| | | |
|---|---|---|
| (২) পারস্পরিক আলোচনায় স্থিরীকৃত ঋণ এবং রাজ্য-উদ্যোগের বাজার-ঋণ প্রভৃতি | ... | ৩০'৫০ |
| (৩) অতিরিক্ত করাধান | ... | ৭০'০০ |
| মোট | ... | ৩২১'৫০ |

এটা কম দুঃখের কথা নয় যে, আপাতত প্রাপ্য সকল সম্পদ একত্রিত করে ৩২১'৫০ কোটি টাকার বেশি হয় না। স্মরণ করা যেতে পারে যে, তৃতীয় পরিকল্পনায় আমরা ৩০৪'৭৪ কোটি টাকা ব্যয় করেছিলাম। প্রকৃতপক্ষে তৃতীয় পরিকল্পনার শেষ থেকে মূল্যমান বৃদ্ধির কথা মনে রাখলে আমাদের চতুর্থ পরিকল্পনা যদি ৩২১'৫০ কোটি টাকায় সীমিত হয়, তাহা হলে তার আয়তন বাস্তব ক্ষেত্রে তৃতীয় পরিকল্পনার চেয়ে ক্ষুদ্রতর হবে। খবরের কাগজের বিবরণ থেকে বিচার করলে দেখা যায় যে, এ-বিষয়ে অন্যান্য রাজ্যের অবস্থা সন্তোষজনক। অতএব আমাদের অভিমত এই যে, চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার আয়তন বৃদ্ধির জন্য পশ্চিমবঙ্গ অতিরিক্ত সাহায্য পাবার যোগ্য—এই অভিমত অনুসারে আমরা কেন্দ্রীয় সরকারের উপর চাপ-সৃষ্টি করে চলবো।

## ১৯৬৯-৭০ সালের সংশোধিত পরিকল্পনা

চলতি বৎসরে (চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার প্রথম বৎসর) রাজ্য পরিকল্পনার আয়তন শুরুতে ৪৪'৮২ কোটি টাকা স্থির হয়েছিল। পরে সংশোধনের ফলে এই অঙ্ক ৫৫'৪৪ কোটি টাকা হয়েছিল। পরে প্রাপ্ত তথ্যাদির ফলে জানা গেছে যে, এই উদ্দেশ্যে প্রাপ্য সকল সম্পদ একত্রিত করেও চলতি বৎসরের বরাদ্দ ৪৯'৯৬ কোটি টাকার বেশি হতে পারে না। যাই হোক, আমি সম্প্রতি সেচের জন্য পরিকল্পনা বিনিয়োগের বিষয়টি দ্রুত সমাধানের জন্য প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনা করেছিলাম। তদনুসারে প্রধানমন্ত্রী পরিকল্পনা বরাদ্দ ৩'৭০ কোটি টাকা বাড়িয়ে দিতে রাজী হয়েছেন—কংসাবতী পরিকল্পের জন্য ২ কোটি টাকা এবং ক্ষুদ্র সেচ পরিকল্পগুলির জন্য ১'৭০ কোটি টাকা। চলতি বৎসরে এই অতিরিক্ত বরাদ্দের জন্য আর কোনো অতিরিক্ত সহায়তা পাওয়া যাবে না। তবে রাজ্যসরকার যাতে এই অতিরিক্ত ৩'৭০ কোটি টাকা সেচ পরিকল্পগুলিতে বিনিয়োগ করতে পারেন, সেজন্য প্রধানমন্ত্রী আমাদের বার্ষিক ঋণ ৩'৭০ কোটি টাকা পর্যন্ত পরিশোধ স্থগিত রাখতে সম্মত হয়েছেন। সুতরাং চলতি বৎসরে সংশোধিত পরিকল্পনা বরাদ্দের পরিমাণ দাঁড়িয়েছে ৫৩'৬৬ কোটি টাকা (৪৯'৯৬ কোটি টাকা + ৩'৭০ কোটি টাকা)। এর মধ্যে ৯'৩৩ কোটি টাকা রাজ্য বিদ্যুৎ পর্ষদ সরাসরি তাঁদের সম্পদ ও ঋণ থেকে নিয়োজিত করবেন।

## রাজ্য-পরিকল্পনা, ১৯৭০-৭১

পরিকল্পনা কমিশন ১৯৭০-৭১ সালের জন্য সম্পদের যে হিসাব করেছেন অনুসারে আমরা ৪০'০৭ কোটি টাকার কেন্দ্রীয় সহায়তা সহ ৫১'৩৬ কোটি টাকার পরিকল্পনা করতে পারি। মোট ৫১'৩৬ কোটি টাকার পরিকল্পনা বরাদ্দের মধ্যে রাজ্য বাজেটে বরাদ্দের পরিমাণ ৪১'৯২ কোটি টাকা এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদ তাঁদের নিজেদের সম্পদ থেকে পরিকল্পনা-পরিকল্পগুলিতে ৯'৪৪ কোটি টাকা ব্যয় করবেন।

আমি পূর্বেই বলেছি যে, মোট যাতে প্রায় ৮০ কোটি টাকার রাজস্বের সংস্থান হয়, সেই উদ্দেশ্যে চতুর্থ পরিকল্পনাকালে রাজ্যসরকার অতিরিক্ত করাধান করবেন। ইতিপূর্বেই চলতি

আর্থিক বৎসরে মন্ত্রিসভার সম্পদ কমিটির পরামর্শ অনুসারে নিম্নলিখিত অতিরিক্ত কর ব্যবস্থাগুলি গৃহীত হয়েছে :—

১৯৬৯-৭০ সালে রাজ্যসরকার কর্তৃক গৃহীত অতিরিক্ত কর ব্যবস্থা

| গৃহীত ব্যবস্থাদি— | ১৯৬৯-৭০ সালে আনুমানিক অতিরিক্ত আয় (লক্ষ টাকার হিসাবে) | ১৯৭০-৭১ সালে আনুমানিক অতিরিক্ত আয় (লক্ষ টাকার হিসাবে) |
|---|---|---|
| ১২শ খাতে—বিক্রয় কর— | | |
| (১) বঙ্গীয় অর্থ (বিক্রয় কর) আইন, ১৯৪১— | | |
| (ক) ১৫ই নভেম্বর, ১৯৬৯ থেকে ½ শতাংশ হারে বহুমুখী বিক্রয় কর সংস্থাপন। | ৩৮ | ৩০০ |
| (খ) ১৫ই নভেম্বর, ১৯৬৯ থেকে ট্র্যাক্টর, শক্তিচালিত লাঙ্গল, রাসায়নিক সারের উপর ২ শতাংশ এবং হীরকের উপর ১২ শতাংশ হারে বিক্রয় কর সংস্থাপন। | ৩ | ২৫ |
| (গ) ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয় কর আইন বলে ইতিমধ্যেই করযোগ্য সকল ধরনের হোসিয়ারি সুতো বাদ দিয়ে তুলাজাত সুতো ছাড়া অন্য সব সুতোর উপর করের অব্যাহতি ১৯৬৯-এর ১৫ই নভেম্বর তারিখ থেকে প্রত্যাহার। | ৩ | ২৫ |
| (ঘ) ১৫ই নভেম্বর, ১৯৬৯ থেকে রেশমী বস্ত্রের উপর করের অব্যাহতি প্রত্যাহার। | ১ | ১০ |
| (২) পশ্চিমবঙ্গ বিক্রয় কর আইন, ১৯৫৪— | | |
| (ক) ১৬ই আগষ্ট, ১৯৬৯ থেকে করের হার শতকরা ৫ ভাগ থেকে শতকরা ৬ ভাগে বৃদ্ধি। | ৪০ | ৮০ |
| (খ) কেরোসিনের উপর করের অব্যাহতি প্রত্যাহার এবং ১লা জানুয়ারী, ১৯৭০ থেকে এটি পশ্চিমবঙ্গ বিক্রয় কর আইনের বলে করস্থাপন-যোগ্য বলে বিজ্ঞাপিত। | ১০ | ৬৫ |
| (৩) বঙ্গীয় মোটর স্পিরিট বিক্রয় কর আইন, ১৯৪১—১৫ই নভেম্বর, ১৯৬৯ থেকে মোটর স্পিরিট বিক্রয় করের হার বৃদ্ধি। | ২৫ | ১০০ |
| | ১২০ | ৬০৫ |

| | ১৯৬৯-৭০ সালে আনুমানিক অতিরিক্ত আয় ( লক্ষ টাকার হিসাবে ) | ১৯৭০-৭১ সালে আনুমানিক অতিরিক্ত আয় ( লক্ষ টাকার হিসাবে ) |
|---|---|---|
| ১৩শ খাতে—অন্যান্য কর ও শুল্ক— | | |
| ১৪ই জানুয়ারি, ১৯৭০ থেকে চালকলগুলি কর্তৃক ক্রীত ধানের উপর ২ শতাংশ কর সংস্থাপন। | ৪০ | ১০০ |
| ১০ম খাতে—রাজ্য অন্তঃশুল্কসমূহ— | | |
| ১লা সেপ্টেম্বর, ১৯৬৯ তারিখ থেকে এল পি লিটার প্রতি আই-এম-এফ-এল অন্তঃশুল্কের হার ২১·০০ টাকা থেকে ২৩·০০ টাকায় বৃদ্ধি। | ১২ | ২২ |
| মোট | ১৭২ | ৭২৭ |

দেখা যাবে যে, ১৯৭০-৭১ সালে অতিরিক্ত করাধানের ফলে ৭·২৭ কোটি টাকা পাওয়া যাবে। পরিকল্পনা কমিশন বলেছেন যে, সব অতিরিক্ত কর থেকে প্রাপ্ত অর্থ রাজ্য পরিকল্পনার আয়তন বৃদ্ধিতে লাগানো উচিত এবং কমিশন এ আশ্বাসও দিয়েছেন যে, পরিকল্পনা-বহির্ভূত আয়-ব্যয়ের ক্ষেত্রে যে ব্যবধান হবে ( এই ব্যবধানের যে অংশ বিশেষ করে বেতনক্রম সংশোধনের দরুন হবে সেটা বাদ দিয়ে ) তার ব্যবস্থা পূর্বোল্লিখিত মতে করা হবে। এর থেকেই এই সিদ্ধান্তে আসা যায় যে, ১৯৭০-৭১ সালে অতিরিক্ত করাধানের ৭·২৭ কোটি টাকা ১৯৭০-৭১ সালের বার্ষিক পরিকল্পনায় নিয়োগের জন্য ব্যবহার করা হবে। তা যদি হয়, তা হলে ১৯৭০-৭১ সালের পরিকল্পনার আয়তন এই সঙ্গে প্রদত্ত বাজেটে প্রদর্শিত ৫১·৩৬ কোটি টাকা থেকে বেড়ে ৫৮·৬৩ কোটি টাকা হবে। এর ফলে ১৯৭০-৭১ সালের রাজ্য বাজেটের সংশোধন প্রয়োজন হবে।

## বেতন কমিশনের রিপোর্ট

এই সভা অবগত আছেন যে ১৯৬৭ সালের আগষ্ট মাসে যুক্তফ্রণ্ট সরকার একটি বেতন কমিশন নিয়োগ করেছিলেন। রাজ্যসরকারের বিধি-প্রণয়নী নিয়ন্ত্রণাধীনে যত কর্মচারী আছেন তাঁদের বেতনক্রমের কাঠামো পরীক্ষা করে বর্তমান আর্থিক পরিস্থিতিতে বিভিন্ন শ্রেণীর কর্মীদের বেতনক্রমে বাঞ্ছনীয় এবং সম্ভবপর পরিবর্তনের সুপারিশ করার জন্য কমিশনকে বলা হয়েছিল। সঙ্গে সঙ্গে স্পনসর্ড কিংবা সাহায্য-প্রাপ্ত বিদ্যালয় প্রভৃতির শিক্ষক-শিক্ষিকা এবং অ-শিক্ষক কর্মচারীদের বেতনের উপর তাঁদের সুপারিশের কি প্রতিক্রিয়া হবে সে-কথা বিবেচনা করার জন্যও কমিশনকে অনুরোধ করা হয়েছিল। সুপারিশ করার সময় কমিশনকে নিম্নলিখিত বিষয়গুলির দিকে দৃষ্টি রাখতে বলা হয়েছিল :—

(১) রাজ্যের আর্থিক সম্পদ ;

(২) দেশের অর্থনৈতিক উন্নয়নের অগ্রগতির পরিমাণ ; এবং

(৩) দেশের অর্থনৈতিক উন্নয়নের জন্য পরিকল্পনার তাৎপর্য ও প্রয়োজনসমূহ।

তাঁদের সুপারিশগুলি কার্যকর করার জন্ত সম্ভাব্য ব্যয়ের হিসাবও কমিশনের করণীয় ছিল।

সরকারী কর্মচারীদের সম্পর্কিত তাঁদের বহু-প্রতীক্ষিত রিপোর্ট কমিশন ৩১এ ডিসেম্বর, ১৯৬৯ তারিখে পেশ করেন। তাঁদের বাকি সুপারিশগুলি পাওয়া যায় ১৯৭০ সালের ৩১এ জানুয়ারি। দুঃখের বিষয়, রিপোর্টে মতৈক্য নেই। কার্যত আমরা তিন-দফা সুপারিশ পেয়েছি—

(১) চেয়ারম্যান শ্রী কে, কে, হাজরার কাছ থেকে ;

(২) শ্রী কে, জি, বসু ও কমিশনের অন্য চারজন সদস্যের কাছ থেকে ; এবং

(৩) অন্যতম সদস্য শ্রী পি, কে, বসুর কাছ থেকে।

৩১এ ডিসেম্বর, ১৯৬৯ সরকারী কর্মচারীদের সম্পর্কিত রিপোর্ট পেশ করার সময় কমিশন এইসব সুপারিশের আর্থিক তাৎপর্য সম্বন্ধে নির্দেশ দেন নি। পরে তাঁরা বর্ধিত বেতন ও অবসরকালীন সুবিধার দরুন অতিরিক্ত ব্যয়ের হিসাব আমাদের কাছে পাঠালেও সরকারী কর্মচারীদের সম্পর্কে ভাতা ও অন্যান্য সুবিধা-বিষয়ক হিসাব পাঠান নি।

বেসরকারী কর্মচারীদের সম্পর্কিত সুপারিশের আর্থিক তাৎপর্য কমিশন জানান নি।

যতদূর দেখা যায়, তাতে মনে হয় যে, আর্থিক তাৎপর্য নিম্নলিখিতরূপ হতে পারে :

(ক) চেয়ারম্যান কর্তৃক প্রদত্ত সুপারিশগুলির দরুন

| | প্রতি বৎসর অব্যবহিত ব্যয় ( কোটি টাকার হিসাবে ) | প্রতি বৎসর চরম ব্যয় ( কোটি টাকার হিসাবে ) |
|---|---|---|
| (১) সরকারী কর্মচারীদের দরুন | ৩৫·৪২ | (১) ৩৮·৫০ |
| (২) বেসরকারী কর্মচারীদের দরুন | ১৭·৯৬ | (২) এখনও হিসাব করা হয় নি |
| | ৫৩·৩৮ | |

(খ) শ্রী কে, জি, বসু এবং অন্য চারজন সদস্যের সুপারিশগুলির দরুন

| | প্রতি বৎসর অব্যবহিত ব্যয় ( কোটি টাকার হিসাবে ) | প্রতি বৎসর চরম ব্যয় ( কোটি টাকার হিসাবে ) |
|---|---|---|
| (১) সরকারী কর্মচারীদের দরুন | ৩০·৪৪ | (১) ৪০·৮০ |
| (২) বেসরকারী কর্মচারীদের দরুন | ২১·৮৩ | (২) এখনও হিসাব করা হয় নি |
| | ৫২·২৭ | |

(গ) বেতন কমিশনের সদস্য শ্রী পি, কে, বসুর সুপারিশগুলির দরুন

| | প্রতি বৎসর অব্যবহিত ব্যয় ( কোটি টাকার হিসাবে ) | প্রতি বৎসর চরম ব্যয় ( কোটি টাকার হিসাবে ) |
|---|---|---|
| (১) সরকারী কর্মচারীদের দরুন ( ভাতা বাদে ) | ৩·৫৪ | ১৩·৬২ |

বিভিন্ন সুপারিশগুলির বিস্তারিত পরীক্ষা এবং সে-সম্বন্ধে সরকারী সিদ্ধান্ত সাপেক্ষে সরকারী ও বেসরকারী—উভয় শ্রেণীর কর্মচারীদের দরুন তদর্থক ভিত্তিতে ১৯৭০-৭১ সালের বাজেটে থোক ৯ কোটি টাকার বরাদ্দ অন্তর্ভুক্ত হয়েছে। চেয়ারম্যান কিংবা অধিকাংশ সদস্যদের সুপারিশগুলি কার্যকর করতে হলে রাজ্যসরকার যে আর্থিক অসুবিধার সম্মুখীন হবেন সভা নিঃসন্দেহে তা উপলব্ধি করবেন।

## উন্নয়নমূলক কার্যসূচি

রাজ্যে উন্নয়নমূলক কার্যসূচির একটি সংক্ষিপ্ত বিবরণ নিচে দেওয়া হল :

**কৃষি-কার্যসূচি :** জাতীয় আয়ের প্রায় ৫০ শতাংশ কৃষি খাত থেকে আসে। কিন্তু, আশ্চর্যের বিষয়, গত তিনটি পরিকল্পনায় কৃষির প্রতি যতটা দৃষ্টি দেওয়া প্রয়োজনীয় ও বাঞ্ছনীয় ছিল, ততটা দৃষ্টি দেওয়া হয় নি। বস্তুতপক্ষে, কৃষির প্রতি অবহেলা ভারতীয় পরিকল্পনার অন্যতম দুর্বলতা এবং এর ফলে খাদ্যশস্য আমদানি করতে প্রচুর বৈদেশিক মুদ্রা বেরিয়ে গেছে। আমাদের ঘোষিত কার্যসূচি অনুসারে, কৃষি খাতে দু' বছরের মধ্যে রাজ্যকে খাদ্যে স্বয়ংভর করে তুলতে আমাদের সরকার প্রতিশ্রুতিবদ্ধ। এযাবৎ-অবহেলিত বিপুলসংখ্যক ক্ষুদ্র কৃষকের সক্রিয় অংশ গ্রহণের ফলে এ কাজ সম্ভব হতে পারে। সরকার রাসায়নিক সার ক্রয় এবং অগভীর নলকূপ বসানর জন্য ঋণ মঞ্জুর করে ইতিমধ্যেই এই নীতি রূপায়ণের কাজ শুরু করেছেন। এখন এগুলি এমনভাবে বণ্টন করা হচ্ছে যাতে করে এ ব্যাপারে ক্ষুদ্র কৃষকেরা যথোচিত অগ্রাধিকার পান। ১৯৭০-৭১ সালে খাদ্যশস্য উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ৮০ লক্ষ মেট্রিক টন, যার মধ্যে একমাত্র চালই আছে ৭১ লক্ষ মেট্রিক টন। প্রাথমিক হিসাব অনুযায়ী চলতি বৎসরে প্রায় ১১'০ লক্ষ একর জমিতে পাটের চাষ হচ্ছে, যে জায়গায় ১৯৬৮-৬৯ সালে ৬'৬৪ লক্ষ একর জমি পাটচাষের অন্তর্ভুক্ত ছিল। ১৯৬৮-৬৯ সালে ৪'৮৩ লক্ষ একর জমিতে উচ্চ-ফলনশীল খারিফ শস্যের চাষ হয়েছিল। চলতি বৎসরের খারিফ মরসুমে ১০'০ লক্ষ একরেরও বেশি জমিতে চাষ হবে বলে অনুমান করা যাচ্ছে। ১৯৬৯-৭০ সালে ৪'০ লক্ষ একর জমিতে (বেশির ভাগই উচ্চ-ফলনশীল জাতের) রবি ধান (বোরো) চাষের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ; সে জায়গায় ১৯৬৮-৬৯ সালে ২'২৪ লক্ষ একর এই চাষের লক্ষ্যমাত্রা ছিল। ১৯৬৮-৬৯ সালে গম চাষের মোট জমির পরিমাণ ৩'১৬ লক্ষ একরে বৃদ্ধি পেয়েছিল ; এর মধ্যে উচ্চ-ফলনশীল জাতের গম চাষ হয়েছিল ২'০ লক্ষ একর জমিতে। ১৯৬৯-৭০ সালের লক্ষ্যমাত্রা হল ৬'০ লক্ষ একর জমি (বেশির ভাগই উচ্চ-ফলনশীল শ্রেণীর)। ১৯৭০-৭১ সালের লক্ষ্যমাত্রা হল ১০'০ লক্ষ একর জমি।

এ বৎসর তৈলবীজ এবং ডালের উৎপাদন বৃদ্ধির এক বিশেষ কার্যসূচি নেওয়া হয়েছে।

**জলসেচ কার্যসূচি ঃ** তিনটি প্রধান জলসেচ প্রকল্প ময়ূরাক্ষী, কংসাবতী এবং দামোদর উপত্যকা জলসেচ প্রকল্প থেকে ১৯৬৮-৬৯ সালের খারিফ মরসুমে প্রকৃতপক্ষে ১৪,১৫,০০০ একর জমিতে এবং রবি মরসুমে ৮০,০০০ একর জমিতে জলসেচ করা হয়েছিল। চলতি বৎসরে কংসাবতী প্রকল্প থেকে প্রায় ৩'১০ লক্ষ একর খারিফ জমিতে জলসেচ করা হবে, জলসেচের চরম লক্ষ্যমাত্রা হল ৮ লক্ষ একর জমি। এই তিনটি বড় জলসেচ প্রকল্প ছাড়া মাঝারি ও ছোট জলসেচ প্রকল্পগুলি থেকেও এই রাজ্যে সেচের জল সরবরাহ করা হচ্ছে। এ-সবের ফলে, সরকারী খাল, ইত্যাদি মারফত এই রাজ্যে মোট সেচযুক্ত এলাকা ১৯৬৮-৬৯ সালের ১৬'৬২ লক্ষ একর থেকে বেড়ে ১৯৬৯-৭০ সালে ১৭'৬৩ লক্ষ একরে দাঁড়াবার সম্ভাবনা। ১৯৭০-৭১ সালের শেষে এই এলাকা ১৮'৭২ লক্ষ একর পর্যন্ত বৃদ্ধি পেতে পারে।

যে ১,৫৪৩টি গভীর নলকূপ খনন করা হয়েছে, সেগুলির মধ্যে এ-পর্যন্ত মোট ১,৩৭৩টিতে শক্তি-সঞ্চার করা হয়েছে এবং এ-পর্যন্ত ১,০৮৪টির যাবতীয় কাজ সমাপ্ত হয়েছে। এযাবৎ নদী থেকে উত্তোলন প্রথায় ৫৫৩টি জলসেচের ইউনিট বসানো হয়েছে। এগুলির মধ্যে ১৯৬৮-৬৯ সাল নাগাদ ১৯টি ইউনিটের যাবতীয় নির্মাণকাজ সমাপ্ত হয়েছে। অতিরিক্ত ইউনিটগুলির কাজও সকল দিক থেকে সমাপ্ত করার প্রয়াস করা হয়েছে। ১৯৬৮-৬৯ সালে চাষীদের জমিগুলিতে ফিল্টার পয়েন্ট সহ ১১,৫০০টি অগভীর নলকূপ বসানো হয়েছে। ১৯৬৯-৭০ সালে ২০,০০০টি অগভীর নলকূপ বসানর কার্যসূচি গ্রহণ করা হয়েছে। ১৯৭০-৭১ সালে ৫০,০০০টি অগভীর নলকূপ প্রতিষ্ঠার লক্ষ্যমাত্রা আছে। এই কার্যসূচির সাফল্য প্রধানত প্রতিষ্ঠানগত, বিশেষ করে, ব্যাঙ্কসমূহ কর্তৃক কৃষকদের সহায়তার উপর নির্ভর করছে।

**খাদ্য সরবরাহ ঃ** যদিও ১৯৬৯ সালে পশ্চিমবঙ্গে ২০ লক্ষ মেট্রিক টনেরও বেশি খাদ্যশস্যের বিরাট ঘাটতি হয়েছিল এবং যদিও কেন্দ্রীয় সরবরাহের পরিমাণ ছিল মাত্র ১৩ লক্ষ মেট্রিক টন, তথাপি মজুতদার এবং মুনাফাবাজদের বিরুদ্ধে নিয়ন্ত্রণমূলক ব্যবস্থাদি নেওয়ার ফলে সরকার বাজারের সহজ অবস্থা বজায় রাখতে সমর্থ হয়েছিলেন। মূল্যমানের দ্রুত বৃদ্ধি পরিলক্ষিত হয় নি। ১৯৬৯ সালে বর্ধিত হারে ৯৫০ গ্রাম চাল এবং ১,৬৫০ গ্রাম গম দিয়ে অর্থাৎ প্রতি সপ্তাহে সাবালকপিছু মোট ২·৬ কিলো খাদ্যশস্য দিয়ে, ৮৫ লক্ষ মানুষকে বিধিবদ্ধ রেশন ব্যবস্থার আওতায় আনা হয়েছে; বৃহত্তর কলিকাতার চারপাশে শহর এবং ঘাটতি এলাকায় আরও ১১ লক্ষ মানুষ প্রান্তিক রেশন ব্যবস্থার আওতায় এসেছেন। এঁরা প্রতি সপ্তাহে সাবালকপিছু মোট ২ কিলো খাদ্যশস্য পাচ্ছেন, তার মধ্যে চা'লের পরিমাণ ৭৫০ গ্রাম। ১৯৬৯ সালে সংশোধিত রেশন ব্যবস্থার আওতায় গড়ে ১ কোটি ৫৩ লক্ষ মানুষ সাবালকপিছু প্রতি সপ্তাহে গ্রামাঞ্চলে, ৫০০ গ্রাম চা'ল ও ১,০০০ গ্রাম গম এবং শহরাঞ্চলে, ৫০০ গ্রাম চা'ল ও ১,২৫০ গ্রাম গম পেয়ে এসেছেন। চলতি খারিফ মরসুমে সংগ্রহের লক্ষ্যমাত্রা ৬ লক্ষ মেট্রিক টনে বাড়ান হয়েছে। ধান সংগ্রহের জন্য বেসরকারী প্রত্যক্ষ ক্রয়ের এজেন্ট এবং চালকলগুলির উপর সরকারের নির্ভরশীলতা কমানোর উদ্দেশ্যে ফুড কর্পোরেশন অব ইণ্ডিয়ার প্রত্যক্ষ ক্রয়কেন্দ্রের সংখ্যা ২ থেকে বৃদ্ধি পেয়ে ইতিমধ্যেই ১২০তে দাঁড়িয়েছে। প্রত্যক্ষ ক্রয়কারী এজেন্ট হিসাবে কর্মরত সমবায় সমিতিগুলির সংখ্যাও বৃদ্ধি পেয়ে ৩৮৭ পর্যন্ত হয়েছে এবং এই সংখ্যা আরও বৃদ্ধি পাবে। সরকার কর্তৃক চাল ও ধানের পাইকারী ব্যবসায় ক্রমান্বয়ে আয়ত্তাধীনে আনার ঘোষিত উদ্দেশ্য অনুযায়ী এ-সব ব্যবস্থা নেওয়া হয়েছে। কৃষকগণের সুবিধার্থে উৎপাদকদের কাছ থেকে প্রত্যক্ষভাবে ধান ক্রয়ের উদ্দেশ্যে ফুড কর্পোরেশন অব ইণ্ডিয়া ইতিমধ্যেই ৩,০০৯টি প্রত্যক্ষ ক্রয়কারী এজেন্টদের কেন্দ্র ও ১,১৩৬টি উপ-কেন্দ্র খুলেছেন এবং বিক্রয়ার্থ ধানের পরিমাণ বৃদ্ধির সঙ্গে সঙ্গে আরও কেন্দ্র খোলা হবে।

সংশোধিত রেশন এলাকার অপেক্ষাকৃত দরিদ্র পরিবারগুলি যাঁদের পক্ষে অধুনা প্রচলিত পারিবারিক কার্ডের সাহায্যে রেশনের দোকান থেকে একই সময়ে সমগ্র পরিবারের জন্য সাপ্তাহিক সরবরাহ সংগ্রহ করা কঠিন হয়ে পড়ে, তাঁদের উপকারার্থে চলতি বৎসর থেকে 'ক' ও 'খ' শ্রেণীর কার্ডধারীদের জন্য ব্যক্তিগত সংশোধিত রেশন কার্ড প্রবর্তনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

**পশুপালন ও পশুচিকিৎসা কৃত্যক ঃ** গবাদি পশু উন্নয়নের ক্ষেত্রে, কৃত্রিম প্রজনন প্রক্রিয়ার উন্নত ধরনের প্রজাতি সৃষ্টি করে স্থানীয় গবাদি পশু উন্নয়নের কাজ চলছে এবং তা সম্প্রসারিত হচ্ছে। হরিণঘাটায় সঙ্করজাতের দুগ্ধবতী গো-মহিষাদি প্রজননের মাধ্যমে দুগ্ধ উৎপাদন বৃদ্ধির জন্য পাঁচ বৎসরের মেয়াদে মোট ১ কোটি ৩৩ লক্ষ টাকা ব্যয়ে একটি গবেষণা প্রকল্প চালু করা হয়েছে। সরকার মেদিনীপুর জেলার শালবনীতে ৫,০০০ একর জমির উপর

গবাদি পশুপালন ও পশুখাদ্য উৎপাদনের একটি খামার প্রতিষ্ঠার কাজ হাতে নিয়েছেন। এই কাজের জন্য ১,৬০০ একর জমি নেওয়া হয়েছে এবং প্রারম্ভিক কাজকর্ম শুরু হয়েছে। অন্তর্দেশীয় মৎস্যপালন কেন্দ্রের উন্নয়ন, ট্রলারের সাহায্যে গভীর সমুদ্রে মাছ ধরার ব্যবস্থা এবং যান্ত্রিক ও অ-যান্ত্রিক নৌকার সাহায্যে উপকূলবর্তী মৎস্য শিকারের মাধ্যমে রাজ্যসরকার মৎস্য ঘাটতি সমস্যা সমাধানের জন্য কঠিন প্রয়াস করে চলেছেন। কলিকাতা পোর্ট কমিসনার্স মৎস্য শিকার বন্দর স্থাপনের জন্য চব্বিশ-পরগনা জেলার রায়চকে একটি উপযুক্ত স্থান নির্বাচন করেছেন এবং ভারত-সরকারের পরিবহণ মন্ত্রক এটি অনুমোদন করেছেন। বন্দরটি নির্মিত হবার পর গভীর সমুদ্রে মৎস্য শিকারের সম্ভাবনা নিরূপণ করা হয়েছে এবং তা উৎসাহব্যঞ্জক বলে মনে হয়।

**শিক্ষা:** ভারতীয় সংবিধানের নির্দেশমূলক নীতিতে বলা হয়েছে যে, ৬ থেকে ১৪ বৎসর বয়সের বালকবালিকাদের পক্ষে শিক্ষা অবৈতনিক, সর্বজনীন ও আবশ্যিক করার জন্য সকল রকম প্রচেষ্টা করা হবে। এই নির্দেশমূলক নীতির রূপায়ণ বর্তমান সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে। অবৈতনিক এবং আবশ্যিক-প্রাথমিক শিক্ষা পুরুলিয়া জেলার গ্রাম-অঞ্চলগুলি পর্যন্ত সম্প্রসারিত করার ফলে পশ্চিমবঙ্গের সমগ্র গ্রামঅঞ্চল এই শিক্ষা পরিকল্পের আওতায় এসেছে। শহর অঞ্চলগুলির ক্ষেত্রে, আরও চারটি পৌর এলাকায় অবৈতনিক এবং আবশ্যিক প্রাথমিক শিক্ষা প্রবর্তিত করে ৮০টি পৌর এলকার মধ্যে ১৭টিকে অবৈতনিক ও আবশ্যিক প্রাথমিক শিক্ষা পরিকল্পের আওতায় আনা হয়েছে। রাজ্যের সকল শহরাঞ্চলে চতুর্থ শ্রেণী পর্যন্ত অবৈতনিক ও আবশ্যিক প্রাথমিক শিক্ষা সম্প্রসারণের কথা সরকার ভাবছেন। প্রাথমিক শিক্ষা প্রকৃত অর্থে অবৈতনিক করার উদ্দেশ্যে সরকার ছাত্রছাত্রীদের বিনামূল্যে পুস্তক বন্টনের বিষয়টি গভীরভাবে চিন্তা করছেন। এর প্রথম পর্যায়ে, চলতি শিক্ষাবর্ষ থেকে সকল প্রাথমিক বিদ্যালয়ে প্রথম ও দ্বিতীয় শ্রেণীর বঙ্গভাষাভাষী ছাত্রছাত্রীদের জন্য "সহজ পাঠে"র ১ম ও ২য় ভাগের ৩০ লক্ষ কপি এবং ঐ দুই শ্রেণীর নেপালী ভাষাভাষী ছাত্রছাত্রীর জন্য "নয়া সৌন অক্ষর" এবং 'নেপালী সাহিত্য দুস্‌রো ভাগ"-এর ৬০ হাজার কপি বন্টন করা হচ্ছে। গ্রামাঞ্চলে ১,৪৫০টি এবং কলকাতায় ৫০টি নতুন অবৈতনিক প্রাথমিক বিদ্যালয় মঞ্জুর করা হয়েছে। অনুন্নত এলাকাসমূহ এবং বিদ্যালয়-বিহীন গ্রামগুলির ৬০০টি বিদ্যালয়ের জন্য গৃহনির্মাণ অনুদান মঞ্জুর করা হয়েছে।

তৃতীয় পরিকল্পনাকালের শেষে ৬ষ্ঠ শ্রেণী থেকে ১১শ শ্রেণী পর্যন্ত ১১,৮২,০৫০ জন পাঠরত ছাত্রছাত্রী সমেত ৫,৪৩৮টি মাধ্যমিক বিদ্যালয় ছিল। ১৯৬৮-৬৯ সালে মাধ্যমিক বিদ্যালয় গুলির সংখ্যা বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে ৬,০০৪টি এবং ৬ষ্ঠ শ্রেণী থেকে ১১শ শ্রেণী পর্যন্ত পাঠরত ছাত্রছাত্রীর সংখ্যা ১৩,১৫,৭৭৮ পর্যন্ত বৃদ্ধি পেয়েছে। মাধ্যমিক বিদ্যালয়গুলিতে ১৯৬৫-৬৬ সালে শিক্ষক-শিক্ষিকার সংখ্যা ছিল ৬৪,৭৩৭; ১৯৬৮-৬৯ সালে সেই সংখ্যা বেড়ে ৭০,৪১৮ হয়েছে।

**স্বাস্থ্য-সংক্রান্ত ব্যবস্থাদি:** ১৯৬৮-র ডিসেম্বরে পশ্চিমবঙ্গে হাসপাতালের শয্যাসংখ্যা ছিল ৩৭,৩০০-টি এ বছর আরো ৭০০ নতুন শয্যা সংযোজন করা হচ্ছে এবং তার ফলে মোট শয্যাসংখ্যা দাঁড়াবে ৩৮,০০০। এতে করে প্রতি হাজার মানুষের জন্য ০.৯০টি শয্যা হবে এবং এই হার ভারতের মধ্যে সর্বোচ্চ। ১৯৭০-৭১ সালে আরোও ১,০০০-টির বেশি শয্যা সংযোজিত হবে বলে আশা করা যায়। বৈকালিক চিকিৎসা-ব্যবস্থা, পলি-ক্লিনিক প্রতিষ্ঠা, ইত্যাদির মাধ্যমে বহির্বিভাগীয় চিকিৎসার উন্নয়ন ও সম্প্রসারণের উপর অধিক জোর দেওয়া হয়েছে।

গ্রামাঞ্চলে, ১৯৪৮ সালের ৩-টির জায়গায়, বর্তমানে ৭৮২-টি স্বাস্থ্যকেন্দ্র কাজ করছে এবং ৭১-টি কেন্দ্র নির্মীয়মাণ আছে। আগামী বৎসরের মধ্যে ৩০-টি স্বাস্থ্যকেন্দ্র খোলা হবে বলে আশা করা যায়।

গ্রামাঞ্চলে প্রতিটি নির্বাচনক্ষেত্রে দু'টি নতুন নলকূপ প্রতিষ্ঠা ও দু'টি করে অব্যবহার্য নলকূপের সংস্কার অথবা নলকূপ-বিহীন অঞ্চলসমূহে দু'টি পাকা ইঁদারা অথবা পাতকূয়া প্রতিষ্ঠার কার্যসূচি ইতিমধ্যেই গৃহীত হয়েছে ও রূপায়ণের কাজ আরম্ভ হয়েছে।

**শিল্পোন্নয়ন:** প্রচুর খনিজ সম্পদ, বন্দর এবং শিল্প উন্নয়নের জন্য নির্মিত মৌলিক কাঠামো সহ শিল্প সম্প্রসারণের উপযোগী সকল উপাদানই পশ্চিমবঙ্গে আছে। পশ্চিমবঙ্গে শিল্পোন্নয়নের জন্য নবগঠিত এবং ব্যাপকভিত্তিক পরামর্শদাতা কমিটিকে রাজ্যে পরিকল্প প্রণয়ন এবং শিল্পোন্নয়নের নতুন নতুন প্রস্তাব রচনা করার দায়িত্ব দেওয়া হয়েছে। শিল্পসমূহের বন্ধের কারণ সম্পর্কে অনুসন্ধান করার জন্য সদ্যগঠিত একটি তদন্ত কমিটি ইতিমধ্যেই কাজ শুরু করেছেন এবং সম্ভবপর প্রতিবিধানমূলক ব্যবস্থাদি সম্পর্কে অনুসন্ধানের নিমিত্ত ক্ষতিগ্রস্ত শিল্পসমূহ ও শ্রমিক ইউনিয়নের প্রতিনিধিদের সঙ্গে সাক্ষাৎ করছেন।

ওয়েষ্টিংহাউস স্যাক্সবী ফার্মার লিমিটেডের নিয়ন্ত্রণমূলক শেয়ারসমূহের রাষ্ট্রায়ত্তকরণ এবং আহমেদপুরের ন্যাশনাল সুগার মিলস লিঃ, শ্রীরামপুরের বঙ্গলক্ষ্মী কটন মিলস ও ঢাকেশ্বরী কটন মিলস লিমিটেডের আসানসোল ইউনিটটি পুনরায় চালু করার সিদ্ধান্ত—এগুলি রাজ্য-সরকার কর্তৃক বন্ধ ইউনিটসমূহ পুনরায় চালু করার কাজে কয়েকটি প্রধান পদক্ষেপ বলে বিবেচিত হয়েছে।

এক বৃহৎ শিল্প-সমাবেশ হিসাবে হলদিয়ার ভবিষ্যৎ উজ্জ্বল। হলদিয়া বন্দর এখন যাত্রি-বাহী ও মালবাহী জাহাজ আসা-যাওয়ার উপযুক্ত হয়েছে। হলদিয়া তৈল-শোধনাগারের নির্মান-কাজ সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে। ফার্টিলাইজার কর্পোরেশন অব ইণ্ডিয়া হলদিয়া রাসায়নিক সার প্রকল্পের জন্য প্রকল্প রিপোর্ট প্রস্তুত করছেন। বিদ্যুৎশক্তির অভাবে যাতে শিল্প-সম্প্রসারণের কাজ অযথা বিঘ্নিত না হয়, সে-বিষয়ে বিশেষ প্রযত্ন নেওয়া হয়েছে। সাঁওতালডিহি অতি বৃহৎ তাপ-বিদ্যুৎ প্রকল্পের কাজ ইতিমধ্যেই অনেক দূর এগিয়ে গেছে। জলঢাকা, ছোট রঙ্গিট এবং বিজনবাড়ি ইত্যাদি বিভিন্ন জল-বিদ্যুৎ প্রকল্পের সম্প্রসারণ ও উন্নয়নের মাধ্যমে উত্তরবঙ্গে বিদ্যুৎ-শক্তির পর্যাপ্ত সরবরাহ নিশ্চিত করা হচ্ছে। এ-পর্যন্ত উত্তরবঙ্গে বিদ্যুৎ-শক্তির অভাবে যে-সব শিল্প গড়ে উঠতে পারে নি সেগুলি অবশ্য শীঘ্র উন্নতি লাভ করবে।

**বনজ সম্পদের উন্নয়ন:** রাজ্যে বিভিন্ন শিল্পে কাঁচা মাল সরবরাহের উদ্দেশ্যে চতুর্থ পরিকল্পনাকালে ২,৫০০ হেক্টর লক্ষ্যের পরিপ্রেক্ষিতে ১৯৭০-৭১ সালে ৪০০ হেক্টর জমির উপর দ্রুতবৃদ্ধিশীল বৃক্ষ এবং সেগুন প্রভৃতি অধিকতর মূল্যবান জাতের বৃক্ষের চারা লাগান হবে। বিশেষ করে কাগজ শিল্পের জন্য কাঁচা মাল সরবরাহের নিমিত্ত, চতুর্থ পরিকল্পনাকালে ৩,১০০ হেক্টর লক্ষ্যমাত্রার পরিপ্রেক্ষিতে, ১৯৭০-৭১ সালের ৫০০ হেক্টর পরিমিত এলাকায় উপযুক্ত শ্রেণীর বৃক্ষের চারা লাগানো হবে।

**শ্রমিক নিয়োগ:** বেতন কাঠামো সংশোধনের ফলে চা, পাট, বস্ত্র এবং ইঞ্জিনিয়ারিং শিল্পে প্রায় ৭·৫ লক্ষ শ্রমিক বার্ষিক ২০ কোটি টাকারও বেশি পরিমাণ উপকৃত হয়েছেন। ১৯৬৯ সালে নিয়োগ-পরিস্থিতিতে নিম্নাভিমুখী গতি পরিলক্ষিত হয়। কর্মসংস্থান কেন্দ্রে ৩,০৭,৭৭৬

জন নাম রেজিস্ট্রী করেন। ১৯৬৮ সালে ২,৯৯,১৩১টি রেজিস্ট্রেশন হয়। শূন্যপদ বিজ্ঞাপি হয়েছিল যথাক্রমে ৪২,২১৭ ও ৫৭,১৬৫টি।

## উপসংহার

সকল আধুনিক সরকারেরই একটি প্রধান লক্ষ্য হল পূর্ণ কর্মনিয়োগ-ব্যবস্থা করা। যে সব দেশে উৎপাদনের উপায়ের মালিক সরকার নন, সে-সব দেশের অধিকাংশে পূর্ণ কর্মনিয়োগ ব্যবস্থা করার জন্য অর্থনীতি সহ রাজস্বনীতি প্রধান হাতিয়াররূপে ব্যবহৃত হয়। পরিকল্পিত ও রাষ্ট্রনিয়ন্ত্রিত অর্থনীতি-সমন্বিত দেশগুলিতে উচ্চ-হারে লগ্নী, অধিক হারে সঞ্চয় এবং উচ্চাঙ্গের বৈজ্ঞানিক কর্মপদ্ধতির উপর জোর দিয়ে দ্রুত শিল্পায়ন এবং অর্থনৈতিক উন্নয়ন সাধন করা হয়েছে। এগুলি ঐতিহাসিক তথ্য। আমরা গণতান্ত্রিক পদ্ধতিতে সমাজবাদ প্রতিষ্ঠার পথ বেছে নিয়েছি। আমি বলছি না যে, গত ২০ বৎসরে কোন অর্থনৈতিক উন্নয়ন হয় নি। কিন্তু উন্নয়নের গতি হয়েছে খুবই শ্লথ এবং যা-কিছু উন্নয়ন হয়েছে অতিমাত্রায় জনসংখ্যা বৃদ্ধির দরুন তাও গেছে নাকচ হয়ে। যে আর্থিক নীতি বহুজনের বিনিময়ে মুষ্টিমেয়র উপকার সাধন করে সে নীতি আত্মধিকৃত—আশা করি আমার এ উক্তি এই সভার সকল মতের সদস্যের সমর্থন পাবে। প্রতিশ্রুতি দিয়ে দীর্ঘদিন শূন্য উদরের দাবি ঠেকিয়ে রাখা যায় না। মহাত্মা গান্ধী বলেছিলেন: "ক্ষুধার্ত ও কর্মবিহীন কোন জাতির কাছে একমাত্র কর্ম এবং খাদ্য ও মজুরির প্রতিশ্রুতিদাতা ভিন্ন অন্য কোন গ্রহণযোগ্যরূপে স্বয়ং ঈশ্বরও আবির্ভূত হতে সাহস পান না।" সমগ্র অর্থনৈতিক পদ্ধতির এমনভাবে পুনর্বিন্যাস হওয়া উচিত যাতে সুযোগের সমানাধিকার পাওয়া যায়, কর্মলাভের ও শিক্ষালাভের অধিকার পাওয়া যায় এবং অসুস্থতার সময় ও অঙ্গহানির দরুন সরকারী সাহায্য-লাভের অধিকার পাওয়া যায়। যে-সব রাজনৈতিক ও অর্থনৈতিক পদ্ধতি সামাজিক বিন্যাসে দ্রুত এই-সব পরিবর্তন আনতে ব্যর্থ হবে সেগুলি ক্রমবর্ধমান প্রত্যাশার শিকার হতে বাধ্য। জনগণ এখন বিশ্বাস করেন যে, দারিদ্র্য অনাবশ্যক এবং রাজনৈতিক ও অর্থনৈতিক পদ্ধতির পরিবর্তন ঘটিয়ে দারিদ্র্যের অবসান ঘটানো সম্ভব। জনগণের অভীপ্সা ও উন্নয়নের মধ্যে ব্যবধান বেড়ে চলেছে। গণতান্ত্রিক উপায়ে পরিবর্তন-সাধন করা না হলে, পরিবর্তন হয়ে উঠতে পারে বেদনাদায়ক ও ভয়ঙ্কর—কেন না নৈরাশ্য থেকে যে-কোন অঘটন ঘটা সম্ভব। বর্তমান পদ্ধতির পক্ষে গণতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠার গতি দ্রুততর করার ঝুঁকি নেবার চেয়ে নৈরাশ্যক্ষুব্ধ অভীপ্সা আরও অধিক ভয়াবহ হয়ে উঠতে পারে।

আমি আমার পূর্ববর্তী বাজেট বক্তৃতায় যে-কথা বলেছিলাম তার পুনরাবৃত্তি করে বলতে চাই যে, আমাদের উচিত আইন ও শৃঙ্খলা রক্ষা করা এবং শিল্পে শান্তি বজায় রাখা। সকল শ্রেণীর জনগণের রক্ষাকল্পে পুলিস ব্যবহৃত হওয়া উচিত। কিন্তু মুষ্টিমেয় মানুষের কল্যাণকল্পে মেহনতী জনগণের স্বার্থের বিরুদ্ধে পুলিসকে কাজে লাগানো উচিত নয়। পশ্চিমবঙ্গে ব্যাপক শিল্পসম্প্রসারণের সকল উপাদান ও সম্ভাবনা আছে এবং কর্মনিয়োগের পথ যাতে যথেষ্ট পরিমাণে বেড়ে যায় সেই উদ্দেশ্যে এগুলির উন্নয়ন ও সম্প্রসারণ করা উচিত। একমাত্র লাভের মনোবৃত্তির দ্বারা শিল্পপতিদের পরিচালিত হওয়া উচিত নয়, শ্রমিকদের প্রতিও তাঁদের ন্যায়বিচার করা উচিত। নিজেদের ন্যায়বিচার সম্বন্ধে শ্রমিকদের মনে এমন বিশ্বাস তাঁদের সঞ্চার করা উচিত যাতে মেহনতী জনসমাজ আত্মনিবেদনের বোধ ও যে-কাজ তাঁরা করছেন সে কাজ তাঁদের নিজেদের এই বোধ নিয়ে দেশ উন্নয়নের মহান কাজে আত্মনিয়োগ করতে পারেন। দেশ আধুনিকীকরণের একমাত্র উপায় শিল্পায়ন। সর্বপ্রকার অর্থনৈতিক কার্যের লক্ষ্য হল

জনগণের প্রয়োজন মেটানোর জন্য পণ্য ও কৃত্যক উৎপাদন এবং তাঁদের মধ্যে সেই পণ্য ও কৃত্যক বন্টন। আমাদের প্রথম লক্ষ্য হওয়া উচিত উৎপাদন, কারণ উৎপাদন না বাড়লে দারিদ্র ছাড়া বন্টনের জন্য বেশি-কিছু আমাদের থাকবে না। কিন্তু বন্টনও হওয়া উচিত সামাজিক ন্যায়বিচারভিত্তিক এবং উন্নয়নের ফলে শুধু মুষ্টিমেয় মানুষের নয়, সকল শ্রেণীর মানুষের লাভবান হওয়া উচিত। সুতরাং আমাদের সম্মুখে দায়িত্ব রয়েছে সুমহান এবং আমি আশা করি যে, এই গুরু-দায়িত্ব পালনে সরকার সভার সকল সদস্যের পূর্ণ এবং স্বেচ্ছাপ্রণোদিত সহযোগিতা পাবেন।

# পশ্চিমবঙ্গ বাজেট, ১৯৭০-৭১

( হাজার টাকার হিসাবে )

| | প্রকৃত ১৯৬৮-৬৯ | বাজেট ১৯৬৯-৭০ (ফাইন্যাল ডিম্যাণ্ড অনুযায়ী) | সংশোধিত ১৯৬৯-৭০ | বাজেট ১৯৭০-৭১ |
|---|---|---|---|---|
| আদায় | | | | |
| প্রারম্ভিক তহবিল ... | ৭৮,৪৪ | ১১,৮৭,৫৯ | ১০,০৯,৪৩ | —২৫,০৬,২৯ |
| রাজস্ব আদায় ... | ২,২৪,৫২.৬৬ | ২,৩০,৫২,৪১ | ২,৬৬,০৫,১২ | ২,৭৯,৩১,২৬ |
| ঋণ খাতে আদায়— | | | | |
| ঋণ ... | ১,৪৭,৪৮,৬১ | ৮০,১২,৬৪ | ১,২২,৮৫,৯৭ | ৭২,১৬,৫৬ |
| সম্ভাব্য তহবিল ও সরকারী হিসাব হইতে আদায়। | ৩,৮৩,২৮,১৬ | ৩,৬৬,৪২,৬৮ | ৪,১১,২৬,৭৮ | ৪,০০,৫৮,০৩ |
| মোট | ৭,৫৬,০৭,৮৭ | ৬,৮৮,৯৫,৩২ | ৮,১০,২৭,৩০ | ৭ ২৬,৯৯,৫৬ |
| ব্যয় | | | | |
| রাজস্ব খাতে ব্যয় ... | ২,৪৫,৫৫,২৩ | ২,৮২,২৯,৭১ | ২,৮৬,৭২,৪৫ | ২,৮৫,৪১,৯৯ |
| মূলধন খাতে ব্যয় ... | ২৪,৭৫,৬২ | ৩৩,০১,০২ | ৩১,৩৯,৮৮ | ২৯,১৭,১৮ |
| ঋণ খাতে ব্যয়— | | | | |
| ঋণ ... | ১,১০,৮৭,০২ | ৭৮,৫৬,৮৩ | ১,২৩,৮০,৬০ | ৫৮,০৭,০৯ |
| সম্ভাব্য তহবিল ও সরকারী হিসাব হইতে ব্যয়। | ৩,৬৪,৮০,৫৭ | ৩,৪৮,৭৫,১২ | ৩,৯৩,৪০,৬৬ | ৩,৯৪,৯০,২০ |
| সমাপ্তি তহবিল ... | ১০,০৯,৪৩ | —৫৩,৬৭,৩৬ | —২৫,০৬,২৯ | —৪০,৫৬,৯০ |
| মোট | ৭,৫৬,০৭,৮৭ | ৬,৮৮,৯৫,৩২ | ৮,১০,২৭,৩০ | ৭,২৬,৯৯,৫৬ |

নীট ফল—

উদ্‌বৃত্ত (+)

ঘাটতি (—)

| | | | | |
|---|---|---|---|---|
| (ক) রাজস্ব খাতে ... | —২১,০২,৫৭ | —৫১,৭৭,৩০ | —২০,৬৭,৩৩ | —৬,১০,৭৩ |
| (খ) রাজস্ব খাতের বাহিরে | +৩০,৩৩,৫৬ | —১৩,৭৭,৬৫ | —১৪,৪৮,৩৯ | —৯,৩৯,৮৮ |
| (গ) নীট (প্রারম্ভিক তহবিল বাদে)। | +৯,৩০,৯৯ | —৬৫,৫৪,৯৫ | — ৩৫,১৫,৭২ | —১৫,৫০,৬১ |
| (ঘ) নীট (প্রারম্ভিক তহবিল সহ)। | +১০,০৯,৪৩ | —৫৩,৬৭,৩৬ | —২৫,০৬,২৯ | —৪০,৫৬,৯০ |

**Mr. Speaker :** Honourable members, General Discussion on the Budget will be held from the 23rd to the 26th February. Discussion and Voting on the Demands for Grants will commence on and from the 27th February, 1970.

Notices of motions for reduction (cut motions) will be received in this Secretariat up to 3 p. m. on Monday, the 23rd February, 1970. While giving notices of motions for reduction of a Grant, members are requested to kindly mention specifie grievances as briefly as possible and avoid lengthy statements.

**শ্রীজয়নাল আবাদিন :** মিঃ স্পীকার স্যার, আমি একটি নোটিশ দিয়েছি। আপনি আগের থেকে এই হাউসের সদস্য, আপনি জানেন বাজেট প্রেজেনটেসনের পর অন্ততঃ চারদিন সময় দেওয়া হয়, তারপর বাজেট ডিসকাসন শুরু হয়। আপনি জানেন আজকে বাজেট প্রেজেনটেসন হওয়া থেকে জেনারেল ডিসকাসান হবে এবং সোমবারের তিনটার মধ্যে কাট মোসন দিতে বলছেন। এতে বিরোধিপক্ষের অধিকার ক্ষুন্ন করা হয়েছে বলে মনে করি। আজকে মুর্শিদাবাদে কারফিউ, অনেক সদস্য আসতে পারেন নি। অনেক জায়গায় আইন শৃংখলার অবস্থার জন্য অনেকে এসে পৌছাতে পারেননি এমন কি য়্যাসেম্বলীতে ঢোকাই যাচ্ছে না।

**মিঃ স্পিকার ঃ** আপনি ঠিকই বলেছেন কিন্তু এটা য়্যাসেম্বলী হাউসে কিছু করা যাবে, না। আমি রুলও দেখছি, এটা ঠিক মত আলোচনা না করলে হয় না। এখন ডিমাণ্ড ফর গ্রান্ট জন্য আপনারা কাট মোশানে যদি কম সময় পেয়ে থাকেন সাপ্লিমেন্টারি এ্যাক্টে যা পাওয়া যেত সেই সময় এখন কেন পাওয়া যাবেনা সেই বিষয় এখুনই কিছু করা যাবেনা।

## Adjournment

The House was then adjourned at 4-5 p. m. till 1 p. m. on Monday, the 23rd February, 1970, at the "Assembly House", Calcutta,

———

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Monday, the 23rd February, 1970 at 1 p. m.

**Present :**

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 17 Ministers, 2 Ministers of State and 169 Members.

## Starred Questions

( To which oral answers were given )

### ফসল-কাটার ব্যাপারে সংঘর্ষ

*81. (Admitted question No.* 194.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** স্বরাষ্ট্র ( পুলিশ ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯-৭০ সালে অদ্যাবধি ফসল-কাটার ব্যাপারে কতগুলি সংঘর্ষ হয় ; এবং

(খ) এই সকল সংঘর্ষের ফলে কত লোক হত-আহত ও গ্রেপ্তার হয় ?

[1—1-10 p. m.]

**শ্রীজ্যোতি বসু ঃ**

(ক) ২৩৭টি ;

(খ) হত—২৫ জন।

আহত—৫২৬ জন।

ও গ্রেপ্তার—১,৫২৪ জন।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** হতাহত এবং গ্রেপ্তার লোকদের পার্টি-ওয়াইজ ব্রেক আপ দেওয়া সম্ভব কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এটা খোঁজ-খবর করতে পারি, কিন্তু এখন আমার কাছে কিছু নেই।

**শ্রীবিভূতি পাহাড়ী ঃ** মন্ত্রী মহাশয় এই যে সংঘর্ষের কথা জানালেন এবং যে সংখ্যাটা দিলেন—সেই সময় সেই এলাকায় কোন ক্যাম্প কোর্ট ছিল কিনা এবং সেখানকার লোকদের মধ্যে যাতে সংঘর্ষ না হয় বা কেউ হতাহত যাতে না হয় সে সম্বন্ধে পুলিশ কোন ব্যবস্থা গ্রহণ করেছিলেন কিনা, এই রিপোর্ট আপনার কাছে আছে কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এতে প্রত্যেক জেলার হিসাব আছে এবং ঠিক যে জায়গায় হয়েছে সেখানে পুলিশ ক্যাম্প ছিল কিনা, পুলিশ ক্যাম্পের সামনে হয়েছে কিনা সেটা আমার রিপোর্টের মধ্যে নেই, সেটা প্রশ্নও করা হয়নি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** বহু ফসল কাটার সংঘর্ষ থানায় গেছে, রেকর্ড করে নি। আপনি যে সোর্স থেকে বলছেন যে এতগুলি সংঘর্ষ হয়েছে, এতগুলি এ্যারেষ্টেড হয়েছে—আপনি কি এ বিষয়ে নিশ্চিন্ত যে সবগুলি সংঘর্ষের রেকর্ডই আপনাদের থানায় হয়েছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আমার কাছে যা রিপোর্ট আছে আমি তা দিয়েছি। আপনার কাছে যদি এই রকম রিপোর্ট থাকে যে থানায় গেছে অথচ রিপোর্ট নেয় নি, সেটা আপনি আমাকে প্রশ্ন করবেন আমি খবর-নিয়ে বলতে পারব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনার সঙ্গে এবং মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে বৈঠক করে সেদিন আমরা অনেকগুলি দিয়েছি সেগুলি থানায় গিয়েও প্রশ্রয় পায়নি এবং আমি ব্যক্তিগতভাবে আপনাকে মাঝে মাঝে দিয়েছি। আপনি এই যে ফিগারটা বললেন তারপরেও একটা বিরাট ব্যবধান থেকে যাচ্ছে প্রকৃত ঘটনা এবং আজকে যে রেকর্ডেড ঘটনার কথা উল্লেখ করলেন তার মধ্যে—এর মধ্যে কোনটা ঠিক ?

**শ্রীজ্যোতি বসু ঃ** যেগুলি রেকর্ড করা হয়নি সেগুলি আমি আপনার কাছ থেকে নেব, না কার থেকে নেব, আপনি কি চান ?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** থানায় গেলে কাউকে ফেরত না দেয়, রেকর্ড যাতে হয় সেটা দেখবেন কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এটা এ প্রশ্ন থেকে উঠে না, এ্যাডমিনিস্ট্রেটিভের ব্যাপারে আপনি আসবেন, আমি উত্তর দেব।

**কুমার জগদীশচন্দ্র সিংহ ঃ** কোন্ জেলায় কত এ্যারেষ্টেড হয়েছে, কতজন আহত হয়েছে এটা মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী জানাতে পারবেন কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আমার কাছে যেটা আছে সেটা আমি দিয়ে দিচ্ছি। হারভেষ্টিং ক্ল্যাশেস হচ্ছে বাঁকুড়ায় ৩৯টি, সেখানে মারা গেছে ৪ জন, আহত হয়েছে ২০ জন, গ্রেপ্তার হয়েছে ৭৩ জন, বীরভূমে ২১টি ক্ল্যাশেস হয়েছে, আহত হয়েছে ৩০ জন, গ্রেপ্তার হয়েছে ১৬০ জন, বর্ধমানে ১১টি হয়েছে, ৩ জন মারা গেছে, ৬৫ জন আহত, ৩৫ জন গ্রেপ্তার হয়েছে, কুচবিহারে ১১টি হয়েছে, ৪৫ জন আহত হয়েছে, ৪৮ জন গ্রেপ্তার হয়েছে, দার্জিলিংএ ১টি হয়েছে, ৬ জন আহত, ৯ জন গ্রেপ্তার হয়েছে, পশ্চিম দিনাজপুরে ১৯-৩-৪৯ অর্থাৎ আহত, ২১১ জন গ্রেপ্তার হয়েছে। হুগলী—১, ৩জন আহত, ১ জন গ্রেপ্তার। জলপাইগুড়ি—৫, ৩জন আহত, ৪ জন গ্রেপ্তার। মালদহ—১, ২জন আহত, এখানে গ্রেপ্তার নেই। মেদিনীপুর—৪৪, ১জন মারা গিয়েছে, ৩৮ জন আহত, ৫২৪ জন গ্রেপ্তার। মুর্শিদাবাদ—৮, ১জন মারা গিয়েছে, ৪৪ জন আহত, ৬০ জন গ্রেপ্তার। নদীয়া -৩, ১জন মারা গিয়েছে, ১৬ জন আহত, ৬০ জন গ্রেপ্তার। পুরুলিয়া—১৪, ২ জন মারা গিয়েছে, ৩ জন আহত, ১৪৪ জন গ্রেপ্তার। ২৪ পরগণা—৫৯, ১০জন মারা গিয়েছে, ২০৫ জন আহত, ১৮০ জন গ্রেপ্তার।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ফসল কাটার ব্যাপারে জোতদার বর্গাদার এবং বর্গাদার বর্গাদারের সংঘর্ষের সংখ্যা কত ?

**শ্রীজ্যোতি বসু:** সেটা আমার কাছে আলাদা ভাবে নেই।

**শ্রীঅনিল ধরগুহনিয়োগী:** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে, যে সমস্ত খুনের আসামীদের পুলিশ দেখেও দেখে না তাদের এ্যারেষ্ট করবার জন্য বিশেষ কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা?

**শ্রীজ্যোতি বসু:** এরকম কোন খবর আমার কাছে নেই যে পুলিশ দেখেও দেখছে না, আপনি যদি বিশেষ কোন বিষয় এ সম্পর্কে দেন তাহলে আমি দেখবো কি ব্যবস্থা করা যায়।

## মদ চোলাই

*133. (Admitted question No. *96.)

**শ্রীমনোরঞ্জন বক্সী:** আবগারী বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলায় জেলাওয়ারীভাবে গত ১৯৬৯ সালের জানুয়ারী মাস হইতে এ পর্যন্ত কোন্ জেলায় কত সংখ্যক মহিলা ও পুরুষকে বেআইনীভাবে মদ চোলাই-এর জন্য গ্রেপ্তার করা হইয়াছে; এবং

(খ) গত ১৯৬৭, ১৯৬৮ এবং ১৯৬৯ সালে বেআইনীভাবে তৈরী চোলাই মদের বিরুদ্ধে অভিযান চালাইয়া জরিমানা আদায়ের মাধ্যমে রাজ্যসরকারের কি পরিমাণ আয় হয়?

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার:** (ক) পশ্চিমবাংলায় গত ১৯৬৯ সালে কোন জেলায় কত জন ব্যক্তিকে বেআইনীভাবে মদ চোলাই-এর জন্য গ্রেফতার করা হইয়াছে তাহার দুইটি বিবরণ লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল। তবে এই প্রসঙ্গে মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে গত ১৯৬৯ সালে জানুয়ারী থেকে মে পর্য্যন্ত ৩৪ হাজার ৫৮১ জনকে গ্রেপ্তার করা হয়েছিল। এই সময়ে আবগারী বিভাগে পুরুষ এবং মহিলার সংখ্যা আলাদা ভাবে রাখা হয়নি। ১৯৬৯ সালের জুন থেকে ডিসেম্বর পর্যন্ত মোট ৩৮ হাজার ৪১৭ জনকে গ্রেপ্তার করা হয়েছিল। তার মধ্যে পুরুষ হচ্ছে ২৫ হাজার ১৪১ জন আর মহিলা হচ্ছে ১৩ হাজার ২৭৬ জন অর্থাৎ ১৯৬৯ সালের জুন থেকে ডিসেম্বর পর্য্যন্ত মোট ৩৮ হাজার ৪১৭।

(খ) আদালতে অভিযুক্ত ব্যক্তিদের নিকট হইতে জরিমানা বাবদ টাকা অন্তঃশুল্ক বিভাগের আয় বলিয়া গণ্য করা হয় না। জরিমানা বাবদ প্রাপ্ত টাকার হিসাব অন্তঃশুল্ক বিভাগে রাখা হয় না। এই হিসাব বিচার বিভাগের আয় বলিয়া গণ্য হয়।

[1-10—1-20 p. m.]

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে গ্রেপ্তারের সংখ্যাটা ১৯৬৯ সালের জুন থেকে ডিসেম্বর পর্যন্ত ৩৮ হাজার। এখন এই যে গ্রেপ্তার হয়েছে; এই গ্রেপ্তারের কথা বাদ দিয়ে—এই যে চোলাই মদ আমদানী বা তৈরী হয় সেটাকে prevent করার জন্য কি কোন পরিকল্পনা আপনাদের আছে? কারণ এই যে চোলাই মদের জন্য গ্রেপ্তার করেছেন এটাই তো Sufficient নয়। সেটাকে prevent করার আর কোন পথ আবিষ্কার সম্পর্কে চিন্তা করছেন কিনা?

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার:** মাননীয় স্পীকারমহাশয়, আমি মাননীয় সদস্যকে এটা বলতে চাই যে, আমরা অন্তঃশুল্ক বিভাগ থেকে বারে বারে কখনও special drive চালিয়েছি, এই

distillation এবং smuggling-এর বিরুদ্ধে এবং পরে হয়ত intensive driveও চালিয়েছি এবং চালিয়ে এই ফলগুলি পাওয়া গেছে। আপনারা জানেন যে, তুলনামূলকভাবে অন্য বছরের চেয়ে গ্রেপ্তারের সংখ্যাও বেশী হয়েছে এবং তার জন্য এটা চালিয়ে অন্তঃশুল্ক খাতে রাজস্ব প্রায় পৌনে তিন কোটি টাকা আমাদের United Frontএর আমলে বেড়েছে এবং এই ব্যাপারে আমরা সহযোগিতা চাই। প্রস্তাব এলে আমরা সেই অনুযায়ী কাজ করবো।

**শ্রীঅনাদি দাস :** মাননীয় মন্ত্রীমহাশয় বলবেন কি, চোলাই মদের ব্যাপারে—যারা চোলাই করে তাদের সঙ্গে পুলিশের প্রায়ই একটা গোপন ব্যবস্থা থাকে এবং তার ফলে অনেক জায়গায় arrest হয় না এবং যারা arrest হয় তাদের Punishmentও অনেক কম হয়। আমরা জানতে চাই, এই যে arrest-এর সঙ্গে এবং arrest-এর লোকেদের Punishment সম্পর্কে proportionটা কি রকম সেটা জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার :** ওদের সঙ্গে পুলিশের কোন গোপন ব্যবস্থা আছে কিনা—যদি specific concrete case দেন তবে আমরা ব্যবস্থা নিতে পারবো। আর দ্বিতীয় যেটা বলেছেন সেই ব্যাপারে উনি নোটিশ দিলে বলতে পারবো।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে স্থানীয় এলাকার আবগারী অফিসারদের কাছ থেকে তিনি এই রকম কোন অভিযোগ পেয়েছেন কিনা, যে চোলাই মদ যারা তৈরী করে বা বিক্রয় করে তাদের ধরবার ব্যাপারে স্থানীয় পুলিশের কাছ থেকে সহযোগিতা চেয়েও সহযোগিতা পাওয়া যায়নি ?

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার :** চোলাইয়ের ব্যাপারে আমরা জনসাধারণের কাছ থেকে অনেক অভিযোগ পেয়েছি। সে সম্বন্ধে step নিচ্ছি এবং আমাদের অফিসাররা পুলিশের কাছে সহযোগিতা চেয়ে পেয়েছেন। তারা পাননি এই রকম কোন খবর আমরা পাইনি।

**শ্রীধনঞ্জয় কর :** মাননীয় মন্ত্রীমহাশয় কি বলবেন যে উড়িষ্যা এবং বিহার থেকে Truck যোগে National Highway দিয়ে খড়্গপুরে প্রতিদিন মদ আসছে। সেটা আপনাকে জানান হয়েছিল, সে সম্পর্কে কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা ?

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার :** এটা আলাদা প্রশ্ন। কাজেই এটা এই প্রসঙ্গে আসে না। যাই হোক, আপনাদের জানাচ্ছি যে, এই ব্যাপারে এক truck চোলাই মদ ধরা হয়েছিল এবং তার মূল্য বেশ কয়েক হাজার টাকা হবে। Specific প্রশ্ন করলে তার জবাব নোটিশ দিলে দিতে পারবো। তবুও বলছি step নেওয়া হচ্ছে যে সমস্ত truck-এর কথা বলেছেন।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রীমহাশয়, বিচার বিভাগ থেকে যে সমস্ত জরিমানা দেওয়া হয় সেগুলি অন্তঃশুল্ক বিভাগে যায় না। কিন্তু দারোগারা যে জরিমানা আদায় করে সেটা অন্তঃশুল্ক বিভাগে যায় কিনা, গেলে তার পরিমান কত টাকা ?

**শ্রীকৃষ্ণচন্দ্র হালদার :** বঙ্গীয় আবগারী আইনের ৬৫ নম্বর ধারা অনুযায়ী বিভাগীয় অফিসার কর্তৃক আদায়ীকৃত অর্থের পরিমান আপনাদের অবগতির জন্য জানাচ্ছি।

১৯৬৭-৬৮ সালে ৩ লক্ষ ৭৪ হাজার ৯ শত ৬৮,

১৯৬৮-৬৯ সালে ৪ লক্ষ ৫২ হাজার ১৫৩,

১৯৬৯-৭০ সালের এপ্রিল থেকে আগষ্ট পর্যন্ত ১ লক্ষ ৯২ হাজার ৯ শত ৪।

**Posting of Eastern Frontier Force in Midnapore district**

***138.** (Admitted question No. *502.) **Shri ARUN SEN :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) Whether the Government has engaged the Eastern Frontier Force in Debra and Gopiballavpur area of Midnapore district ; and

(b) if so, what was the necessity for engaging the said force ?

**Shri JYOTI BASU :** (a) Yes, (b) The E. F. R. Force was deployed in aid of the District Police to meet the emergent law and order situation in those areas.

**শ্রীঅরুণ সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে এই প্যারা মিলিটারী ফোর্স ব্যবহার করা হয়েছিল বা হয়েছে তাতে সেই অঞ্চলের নকশালাইটদের একটা আন্দোলন—তাদের এ্যাকটিভিটিকে দমানোর জন্য ?

**শ্রীজ্যোতি বসু :** যারা নিজেদের নকশালাইট বলে এই রকম কিছু লোক সেখানে ডাকাতি, খুন, বন্দুক ছিনিয়ে নেওয়া ইত্যাদি করার পর সেখানে এ. এফ. আর পাঠানো হয়।

**শ্রীঅরুণ সেন :** এ অঞ্চলে কত লোক নকশালাইটদের আক্রমণে হতাহত হয়েছে তা বলতে পারেন কি ?

**শ্রীজ্যোতি বসু :** নোটিশ দিলে বলতে পারবো।

**শ্রীঅরুণ সেন :** এই যে প্যারা মিলিটারী ফোর্স এ অঞ্চলের স্থানীয় জনসাধারণের কিছুটা আতঙ্কের সৃষ্টি করেছে এই রকম বিভিন্ন খবর রটেছে সে সম্পর্কে কোন তদন্ত করে দেখবেন কি ?

**শ্রীজ্যোতি বসু :** আমি জানি উল্টোটা হয়েছে।

**শ্রীধনঞ্জয় কর :** মাননীয় মন্ত্রীমহাশয় বলবেন কি যে এ নকশালাইটরা সেখানকার স্থানীয় জনসাধারণের কতগুলো বন্দুক ছিনিয়ে নিয়েছে ?

**শ্রীজ্যোতি বসু :** কতগুলো ছিনিয়ে নিয়েছে তা নোটিশ দিলে বলতে পারবো—এখন সঠিক বলা কঠিন—তবে দু তিনটি ধরা পড়েছে—একটা নাকি স্যারাণ্ডার করেছে ইত্যাদি।

**শ্রীধনঞ্জয় কর :** মাননীয় মন্ত্রীমহাশয় বলবেন কি—এই যে খুন হচ্ছে, জখম হচ্ছে, ডাকাতি হচ্ছে, এ সম্পর্কে কোন সংবাদ এসেছে কিনা যে ইষ্টার্ণ রাইফেল থাকা সত্বেও তা হচ্ছে ?

**শ্রীজ্যোতি বসু :** আমি নির্দিষ্ট কিছু বলতে পারি না—হঠাৎ এইসবের জবাব দেওয়া যায় না।

**শ্রীরবীন মুখার্জি :** একথা কি সত্য যে এই সমস্ত অঞ্চলে ডেবরা, গোপীবল্লভপুর অঞ্চলে বিপুল জনসাধারণের সমর্থন এই নকশালাইটদের প্রতি আছে এবং সেই কারণে শুধু ফোর্স এ্যাপ্লাই না করে অন্য কোন রকম মেথড নেবার কথা সরকার ভেবেছেন কিনা ?

**শ্রীজ্যোতি বসু :** আমি প্রশ্নটা ঠিক বুঝতে পারলাম না—তবে প্রশ্ন যদি এই হয় যে অসংখ্য জনসাধারণের সমর্থন তাদের প্রতি আছে ঐ নকশালাইটদের প্রতি তাহলে আমি বলি যে একথা আদৌ সত্য নয়, এবং এখানে কৃষক সমিতি, বা রাজনৈতিক পার্টি যারা আছে তারা

ইতিমধ্যে এই সমস্ত ঘটনা কিছু হবার পর আমি যতদূর জানি তারা সেখানে নিজেরা কা' করছে যাতে বিপথে নকশালাইটরা তাদের নিয়ে যেতে না পারে।

**শ্রীরবীন মুখার্জি ঃ** আমার প্রশ্ন ছিল পলেটিক্যালি, রাজনীতিগতভাবে ডেকে এই সমস্ত সমাধানে সরকারের দৃষ্টি আছে কিনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আমি তো উত্তর দিলাম যে সেখানে যে রাজনৈতিক দল আছে ঐ কৃষক সমিতি ইত্যাদি তাদের কাজ কর্ম অনেক বেশী বেড়েছে এবং আমি যতদূর জানি যে তাতে সুফলও হয়েছে।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** একথা কি সত্য যে ডেবরা ও গোপীবল্লভপুর অঞ্চলে কিছু আর এস. পি কর্মীকে নকশালাইট বলে গ্রেপ্তার করা হয়েছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এই রকম কিছু আমার জানা নেই।

**শ্রীঅজিতকুমার বিশ্বাস ঃ** এই যে নকশালাইটরা এখানে আক্রমণ চালিয়েছে তা ভূমি দখল করার জন্য, না নরহত্যা করার জন্য ?

**শ্রীজ্যোতি বসু ঃ** প্রথমে নরহত্যা দিয়েই সুরু করে তারপর বন্দুক কেড়ে নেয়, জমি দখলের বিশেষ কিছু ঘটনা ঘটে নি। ফসল নিয়ে গেছে ডাকাতি করে এই রকম ঘটনা আছে।

[1-20—1-30 p. m.]

**শ্রীসরল দেব ঃ** আমরা ডেবরা গোপীবল্লভপুরের কথা সংবাদপত্রে দেখেছি এবং আন্দোলনের ঘটনাগুলি শুনেছি, আমি স্বরাষ্ট্র মন্ত্রীমহাশয়ের কাছে জানতে চাইছি সেখানে কি শুধু পুলিশ দিয়ে আন্দোলন থামাবার চেষ্টা হচ্ছে না কি যুক্ত ফ্রন্টের মন্ত্রীমণ্ডলীর দপ্তর থেকে কোন প্রচেষ্টা হচ্ছে রাজনৈতিকভাবে সমস্যার সমাধান করার ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আমি এই প্রশ্নের উত্তর রবীনবাবুর প্রশ্নের জবাবে দিয়ে দিয়েছি— রাজনৈতিক ব্যবস্থা অবলম্বন করছি বিভিন্ন দল এবং কৃষকসমিতির পক্ষ থেকে।

**শ্রীপীযুষকান্তি মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি নাকশালাইটসদের দ্বারা নর-হত্যা আর সি, পি, আই দ্বারা নরহত্যার মধ্যে কোন পার্থক্য আছে কিনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** হত্যা হত্যাই। এটা ওপিনিয়নের ব্যাপার।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** ডেবরা এবং গোপীবল্লভপুরে যে সমস্ত মানুষকে হত্যা করা হয়েছে এবং যাদের কাছ থেকে বন্দুক ছিনিয়ে নেওয়া হয়েছে তারা কি সাধারণ মানুষ না জোতদার ?

**শ্রীজ্যোতি বসু ঃ** যতদূর মনে পড়ে এ প্রশ্নের উত্তর আগেই আমি দিয়েছি। তাদের মধ্যে জোতদার আছে এবং জোতদার নয় সাধারণ মানুষ, সেরকমও আছে।

**Mr. Speaker :** With regard to Starred Questions *141 and *142, I have just been informed that they are not ready. Therefore, I call *143.

**Preventive measures to avoid clashes during harvesting season**

***143.** (Admitted question No. *871.)

**Dr. ZAINAL ABEDIN :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state the preventive measures taken by the Govern

ment to avoid possible clashes between interested groups and parties during this harvesting season ?

**Shri JYOTI BASU :** Several Police camps were opened and strong police pickets and extensive patrols introduced for prevention of such clashes.

In several cases superior police officers and local administrative heads rushed to the spot and held spot discussions with the leaders of the rival political parties to settle their disputes. The political leaders were requested to prevail upon their respective followers not to take recourse to violence.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কতগুলি পিকেট বসিয়েছিলেন এবং কোথায় ?

( নয়েজ )

**শ্রীনেপাল চন্দ্র রায় ঃ** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, যখনই আমরা প্রশ্ন করি, তখনই যদি সরকার পক্ষ থেকে এই রকম করে তাহ'লে প্রশ্ন করব কি করে ?

**মিঃ স্পীকার ঃ** যদি এই রকম হয়, তাহ'লে নিশ্চয়ই অন্যায়।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, কতগুলি পুলিশ ক্যাম্প বসিয়েছিলেন এবং টোটাল ষ্ট্রেংথ অব দি পুলিশ ফোর্স এনগেজ্‌ড কত ছিল, ম্যাজিস্‌ট্রেটের ক্যাম্প কোথাও বসিয়েছিলেন কিনা এবং রাজনৈতিক দলের মধ্যে জাতীয় কংগ্রেসের সহযোগিতা চাওয়া হয়েছিল কিনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** পুলিশ ক্যাম্প বলতে যা বোঝায় তা ৪২১টি সমগ্র বাংলাদেশে বসান হয়েছিল। পুলিশের সংখ্যা কত ছিল তা বলতে হলে নোটিশ চাই। সমস্ত রাজনৈতিক দলের সহযোগিতা চাওয়া হয়েছিল। আমি সব জেলার কথা বলতে পারবনা, তবে আমি যতদূর জানি এবং একটি রিপোর্টও পেয়েছিলাম ধান কাটার আগে সমস্ত রাজনৈতিক দলকে ডাকা হয়েছিল এবং উনি কি কংগ্রেস বললেন ( ডাঃ জয়নাল আবেদিন ঃ ভারতীয় জাতীয় কংগ্রেস ) নামও ঠিক মনে থাকেনা, হ্যাঁ, সেই ভারতীয় জাতীয় কংগ্রেসকেও ডাকা হয়েছিল এবং তাঁদের প্রতিনিধি গিয়েছিলেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** উপমুখ্যমন্ত্রী জানালেন যে ৪২১টি পুলিশ ক্যাম্প বসান হয়েছিল এবং কত পুলিশ এনগেজ করা হয়েছিল সেটা বলতে পারলেন না। তিনি যে সমস্ত সংঘর্ষের কথা বললেন তাতে তিনি একথা কি মেনে নেবেন যে, এত পুলিশ নিয়োজিত করা সত্বেও যখন এত লোক আহত হয়েছে এত সংঘর্ষ হয়েছে, তখন আইন শৃঙ্খলা নেই ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এটা ম্যাটার অব ওপিনিয়ন। এরকম প্রতি বছরই হয় কাজেই আইন শৃঙ্খলার জন্য চিন্তিত হবার কিছু নেই এবং বলতে পারি ক্ল্যাশ কম হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** উপ-মুখ্যমন্ত্রীমহাশয় জানালেন যে, এরকম ক্ল্যাশ প্রতি বছরই হয়। আমি জানতে চাই যুক্তফ্রন্টের রেজিম ছাড়া আর কোন রেজিমে ধান কাটার সময় এরকম পুলিশ ক্যাম্পের ব্যবস্থা হয়েছিল কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** পুলিশ ক্যাম্প বরাবর যেগুলো বসত সেগুলো জমিদার—জোতদারদের পক্ষ অবলম্বন করবার জন্য বসান হোত, কৃষকদের জন্য নয়। এবারে কৃষকদের জন্য বসেছে।

**শ্রীনারায়ণ চন্দ্র নস্কর ঃ** মন্ত্রীমহাশয় জানেন কি, ধান কাটার সংঘর্ষে যে সমস্ত খুন, জখম হয়েছে সেই সমস্ত খুন, জখমে লিপ্ত অপরাধীরা আদালতে উপস্থিত হচ্ছেনা এবং তাদের বিরুদ্ধে পুলিশ এ্যাকসন নেওয়া হচ্ছেনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আপনি কোন কেসের কথা বলছেন বুঝতে পারছিনা। নোটিশ দিলে জবাব দিতে পারি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** উপ-মুখ্যমন্ত্রীমহাশয় জানাবেন কি, এই পুলিশ পিকেটগুলোকে লুঠেরাদের সাহায্য করবার জন্য পরামর্শ দিয়েছিলেন কিনা?

**শ্রীজ্যোতি বসু ঃ** কৃষকদের সাহায্য করবার জন্য বলেছিলাম এবং জমিদার—জোতদারদের যাতে সাহায্য না করে সেকথা বলেছিলাম।

**শ্রীনেপাল চন্দ্র রায় ঃ** মন্ত্রীমহাশয় জানেন কি, এই পুলিশকে সংগে নিয়ে বিভিন্ন এলাকায় ধান লুঠ করেছে বা বে-আইনীভাবে ধান কেটেছে।

**শ্রীজ্যোতি বসু ঃ** আমার জানা নেই। নোটিশ দিলে বলতে পারি।

**শ্রীবিজয় সিং নাহার ঃ** মন্ত্রীমহাশয় জানেন কি, ৪২১টি পুলিশ ক্যাম্প করা সত্বেও এবং সরকারীভাবে অনেক ব্যবস্থা করা সত্বেও বাংলাদেশে ২০০-র উপর সংঘর্ষ হয়েছে এবং ২২জনের উপর মারা গেছে?

**শ্রীজ্যোতি বসু ঃ** আমি এইমাত্র একটি সংখ্যা দিয়েছি কত সংঘর্ষ হয়েছে এবং কত মারা গেছে।

## *বিধানসভার ভিতরে পুলিসের প্রবেশ*

***210**. (Admitted question No. *156.)

**শ্রীঅমরেন্দ্র নাথ রায়প্রধান ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ৩১শে জুলাই ১৯৬৯ তারিখে বিধানসভার অধিবেশন চলাকালীন বিধানসভার ভিতরে একদল পুলিস জোরপূর্বক প্রবেশ করিয়া যে অরাজকতার সৃষ্টি করে তাহার পরিপ্রেক্ষিতে এ যাবৎ কতজন পুলিস কর্মচারীর বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ; এবং

(খ) কোন পুলিস কর্মচারীকে বরখাস্ত করা হইয়াছে কিনা এবং হইলে কতজনকে?

**শ্রীজ্যোতি বসু ঃ** (ক) ১৫জনের বিরুদ্ধে।
(খ) হ্যাঁ, ১৫ জনকে।

**শ্রীঅমরেন্দ্র নাথ রায়প্রধান ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই ১৫ জনের মধ্যে কনষ্টেবল কতজন এবং অফিসার কত জন?

**শ্রীজ্যোতি বসু ঃ** ৩জন বাদ দিয়ে আর সব হচ্ছে কনষ্টেবল।

**শ্রীঅমরেন্দ্র নাথ রায়প্রধান ঃ** এই ৩ জন কি ধরনের পুলিস অফিসার?

**শ্রীজ্যোতি বসু ঃ** একজন হচ্ছেন ডেপুটি সুপারিন্টেনডেন্ট অব পুলিশ, একজন হচ্ছেন ইন্সপেক্টর এবং একজন হচ্ছে অফিসিয়েটিং এ. এস. আই।

[1-30—1-40 p. m.]

**শ্রীঅমরেন্দ্র নাথ রায়প্রধান ঃ** গুপ্ত কমিশনের রিপোর্ট অনুসারে যে সমস্ত পুলিশ অফিসারের বিরুদ্ধে অভিযোগ করা হয়েছিল এবং বিরূপ মন্তব্য করা হয়েছিল, তাদের সকলের বিরুদ্ধে কি কোন ব্যবস্থা নেওয়া হয়েছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** সেখানে কোন সাজার প্রশ্ন ওঠেনি, এর জবাব আমি আগেই এখানে দিয়েছি যে আমাদের এ্যাডমিনিষ্ট্রেশন যাতে সুষ্ঠভাবে চলে, তার জন্য এ রিপোর্টকে বিচার করে কিছু অফিসারের অদল বদলের কথা চিন্তা করেছি এবং তার জন্য ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে।

**শ্রীঅমরেন্দ্র নাথ রায়প্রধান ঃ** যে সব কনষ্টেবল ভেতরে এলো এবং যে সব অফিসারের উস্কানিতে এলো, সেইসব অফিসারের দোষ কি আপনি কম বলে মনে করেন ?

**শ্রীজ্যোতি বসু ঃ** সেই উস্কানির রিপোর্ট আমাদের কাছে নির্দিষ্টভাবে নেই।

**শ্রীঅরুন সেন ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী কি জানাবেন যে এই ঘটনার ব্যাপারে পরে আর. গুপ্তকে এনকোয়ারী করতে দেওয়া হয়েছিল, তার রিপোর্ট আমরা পেয়েছি এবং যেহেতু বড় বড় পুলিশ অফিসারদের বিরুদ্ধে এ্যাকশন নেবার কথা ভাবছেন না, তাহলে সে সম্পর্কে কি আমাদের এই বিধান সভায় একটা আলোচনার দিন ঠিক করবেন যাতে আমরা এই যে বড় বড় অফিসাররা অভিযুক্ত হয়েছে ও তাদের কিছুটা যে নেগ্‌লিজেন্স প্রমাণিত হয়েছে, তাদের সম্পর্কে এখানে কিছু আলোচনা করতে পারি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** সেটা আমাকে কেন জিজ্ঞাসা করছেন ?

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন এই যে ১৫ জন বরখাস্ত পুলিশ কর্মচারী, এদের ব্যাপারে পুনর্বিবেচনা করবার মত কোন সিদ্ধান্ত আপনারা নিচ্ছেন কি না ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এখনও পর্য্যন্ত সেই রকম কোন সিদ্ধান্ত নেওয়া হয়নি। তবে দু একজন আবেদন করেছেন যে তাদের অন্যায়ভাবে ভুল করে বিতাড়িত করা হয়েছে, সেইগুলো আমরা বিচার বিবেচনা করে দেখছি।

**শ্রীসরল দেব ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি যে আর. গুপ্ত একজন প্রাক্তন পশ্চিমবঙ্গ সরকারের অফিসার ছিলেন, তাঁর তদন্ত কালে এই যে সব উচ্চ পদস্থ কর্মচারীরা দায়ি এবং যারা এই ঘটনার জন্য মূলতঃ দায়ি তাদের কথাটা খুব ট্যাক্টফুলি এড়িয়ে গেছেন। ফলে স্বভাবতঃই কিছু কনষ্টেবলের উপর এ্যাকশন নেওয়া হয়েছে, সেই ধরনের অফিসাররা, যাদের ইঙ্গিতে এই ধরনের ঘটনা ঘটেছে, তাদের বিরুদ্ধে কার্য্যকরী ব্যবস্থা অনেকদিন হয়ে যাওয়া সত্বেও কেন নেওয়া হলো না এবং কয়েকজন কনষ্টেবলের বিরুদ্ধে নেওয়া হয়েছে, এই রকম জিনিস কংগ্রেসী আমলে হতো, কিন্তু আমাদের আমলে এটা হলো, এটা কি অন্যায় নয় ?

**শ্রীজ্যোতি বসু ঃ** উনার বক্তৃতা আমি শুনলাম কিন্তু আর. গুপ্ত'র রিপোর্টটা যদি উনি একটু পড়ে নেন, যেটা পড়বার জন্য সকলকে দেওয়া হয়েছে তাহলে আর এই প্রশ্নটা করতেন না।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে দু তিন জন দরখাস্ত করেছে, আমি তাঁকে জিজ্ঞাসা করতে চাই যে এই যে যারা দরখাস্ত করেছেন তারা নীচু স্তরের কর্মচারী, তারা যদি কোন অন্যায় করে থাকে—এখানকার পরিস্থিতিতে তাদের প্রতি কোন জেনারেল য়ার্নি করবার জন্য কিছু চিন্তা করছেন কি ?

**শ্রীজ্যোতি বসুঃ** মাননীয় সদস্য বোধ হয় ভুলে গেছেন যে যেদিন এই ঘটনা ঘটেছিল, তখন সেই মুহূর্তে দাঁড়িয়ে—সেই ঘটনার পর—তারা যে এখানে রাহাজানি করেছিল, তার ইতিহাসে কোন নজীর নেই এবং আমাদের প্রত্যেকের ঘরে মারমুখী হয়ে গিয়েছিল তারা, তারপর সবাই মিলে এক সঙ্গে তাদের কিভাবে সাজা দেওয়া উচিত, তাদের বার করে—তাঁরাই আমাকে উপদেশ দিয়েছিলেন, সেই উপদেশকে আমি কার্যকরী করেছি।

**শ্রীঅমরেন্দ্র নাথ রায়প্রধানঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী কি জানাবেন যে এই বিধান সভায় যখন কনষ্টেব্‌লরা প্রবেশ করে এবং তার পরে এই বিধানসভার বিভিন্ন সদস্য সকলে মিলে এক বাক্যে বলেছিলাম যে শুধু দোষী কনষ্টেব্‌ল নয়, দোষী অফিসারদেরও শাস্তি দেওয়া হোক, কিন্তু শুধু কনষ্টেবলদের কেন শাস্তি দিলেন?

**শ্রীজ্যোতি বসুঃ** যাদের দোষ আমরা খুঁজে পেয়েছি এবং যারা দোষী সাব্যস্ত হয়েছে আমাদের কাছে, তাদেরই আমরা সাজা দিয়েছি। যারা দোষী নয়, তারা অফিসার হলেও সাজা দেওয়া যায় না।

**শ্রীঅজিতকুমার বিশ্বাসঃ** মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীমহাশয় জানাবেন কি যে সমস্ত ব্যক্তিদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, গ্রহণ করার আগে তাদের আত্মপক্ষ সমর্থন করবার সুযোগ দেওয়া হয়েছিল কি?

**শ্রীজ্যোতি বসুঃ** যারা আমাদের এখানে মারতে এসেছিলো ষড়যন্ত্র করে তারা আমাদের আত্মপক্ষ সমর্থন করবার সুযোগ দেয় নি।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্রঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি বিধানসভায় পুলিসের হামলা এটা কি স্বতঃস্ফূর্ত আকস্মিক ঘটনা বলে মনে করেন না এর পিছনে একটা ষড়যন্ত্র ছিল?

**শ্রীজ্যোতি বসুঃ** না মনে করার বিষয়ে আমি উত্তর দিতে পাচ্ছি না।

## *বেলঘরিয়াস্থ সরকারী 'ওয়ার্কসপ'*

*211. (Admitted question No. *183.)

**শ্রীঅনিলকুমার মুখার্জীঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বেলঘরিয়ায় সরকারের পরিবহন বিভাগের যে ওয়ার্কসপটি আছে তাহাতে ১৯৬৮-৬৯ ও ১৯৬৯-৭০ সালে এ পর্যন্ত মোট কতগুলি গাড়ীর বডি তৈয়ারী হইয়াছে; এবং

(খ) উক্ত কারখানাটির উৎপাদন ক্ষমতা কত; এবং

(গ) এই ওয়ার্কসপ-এ কত টাকার স্পেয়ার পার্টস বর্তমানে মজুত আছে?

**শ্রীমহম্মদ আমিনঃ**

(ক) ও (খ): দুইটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) কারখানায় কোন স্পেয়ার পার্টস মজুত থাকে না।

**শ্রীঅনিলকুমার মুখার্জিঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বডি তৈরী করার যে সংখ্যা দিয়েছেন তা থেকে দেখা যায় এই কারখানায় যে উৎপাদন ক্ষমতা আছে সেই অনুযায়ী মটরের বডি

তৈরী হয় না এবং সেজন্য আপনি এরূপ কোন সিদ্ধান্ত করেছেন কিনা যে প্রাইভেট গাড়ীর, সরকারী গাড়ী ছাড়া কোন বস্তি তৈরী করা যায় কিনা ?

**শ্রীমহম্মদ আমিন ঃ** সে রকম কোন পরিকল্পনা নেই।

**শ্রীঅনিলকুমার মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানেন বেলঘরিয়ার কারখানায় যে স্পেয়ার পার্টস ছিল সেগুলি ঠিক মত ব্যবহার করা হয় না ?

**শ্রীমহম্মদ আমিন ঃ** আমার কাছে সে রকম কোন রিপোর্ট নেই।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি এই ওয়ার্কশপে কতজন কর্মী আছে এবং তাদের মোট কত বেতন লাগছে ১৯৬৮-৬৯, ১৯৬৯-৭০ সালে ?

**শ্রীমহম্মদ আমিন ঃ** নোটীশ দিলে উত্তর দেবো।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন যে স্পেয়ার পার্টস থাকে না এবং না থাকার জন্য গাড়ীগুলির এই অবস্থা হচ্ছে। না থাকার কারণ কি জানাবেন ?

**শ্রীমহম্মদ আমিন ঃ** না থাকার ব্যাপার হচ্ছে একটা সিষ্টেমের মধ্যে আছে, ওখানে মজুত রাখার ব্যবস্থা নেই। প্রয়োজন হলে ষ্টোর থেকে নিয়ে যাওয়া হয়।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** একটা সিস্টিমেটিকওয়ে করা উচিত যাতে গাড়ী খারাপ হয়ে গেলে সঙ্গে সঙ্গে রিপেয়ারের ব্যবস্থা করা যায়। কেননা গভঃ ডিপার্টমেণ্টে ফাইল মুভ করতে ১৫।২০ দিন সময় লেগে যায় সেজন্য কারখানায় কিছু মজুত রাখা উচিত।

**শ্রীমহম্মদ আমিন ঃ** তারজন্য ষ্টোর্স আছে, কারখানায় থাকবে কেন ?

## *পরিবহন ব্যবসায়ে কায়েমী স্বার্থ*

*212. (Admitted question No. *327.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পরিবহন ব্যবসায়ে যাহাতে কাহারও কায়েমী স্বার্থ গড়ে না ওঠে তজ্জন্য সরকার কিরূপ ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**শ্রীমহম্মদ আমিন ঃ** রাষ্ট্রীয় পরিবহন সংস্থা এবং পরিবহন বিভাগের অনুমোদিত সমবায় সমিতি ভিন্ন কোন ব্যক্তি বা প্রতিষ্ঠানের ক্ষেত্রে পাঁচটির অধিক যাত্রীবাহী গাড়ীর পারমিট সংগ্রহ করা আইনতঃ নিষিদ্ধ করা হইয়াছে। বিভিন্ন আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষ সাধারণতঃ যাত্রীবাহী গাড়ীর পারমিটধারী ব্যক্তি বা এহেন পরিবারভুক্ত ব্যক্তির অপেক্ষা পারমিট বিহীন ব্যক্তিদের অগ্রাধিকার দিয়া থাকেন।

**শ্রীঅশ্বিনী রায় ঃ** আপনি বললেন যে ৫টার বেশী লাইসেন্স দেওয়া হয়নি, কিন্তু লাইসেন্স মঞ্জুরীর ব্যাপারে আত্মীয় স্বজনের নাম দিয়ে একটা পরিবার দরখাস্ত করতে পারে তাকে যাতে দেওয়া বন্ধ করা যায় তার জন্য কোন রকম বিধি ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা ?

[ 1-40—1-50 p. m. ]

**শ্রীমহম্মদ আমিন ঃ** বিধি দিয়ে সব কিছু সমাধান করা যায় না।

**শ্রীঅনিল ধরগুহনিয়োগী ঃ** বেনামে অনেকে রুট পারমিট নিয়ে বিভিন্ন জায়গায় ব্যবসা চলেছে সে সমন্ধে অনুসন্ধান করে সে বেনাম বন্ধ করা চিন্তা করছেন কি ?

**শ্রীমহম্মদ আমিন**ঃ সে রকম কোন খবর আমার কাছে নেই, আপনার জানা থা আমাকে জানাবেন। সে সম্বন্ধে যথাসম্ভব ব্যবস্থা অবলম্বন করবো।

## মুর্শিদাবাদ জেলায় বাস পারমিট প্রদান

*213. (Admitted question No. *529.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়**ঃ স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূ জানাইবেন কি—

(ক) ১৯৬৯-৭০ সালের ১৫ই জানুয়ারী পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় মোট কয়টি রুটের ব পারমিট দেওয়া হইয়াছে (পারমিট হোল্ডারদের নাম ও ঠিকানা সহ); এবং

(খ) চলতি বৎসরে আর কয়টি রুটের জন্য পারমিট দেওয়া হইবে বলিয়া ঘোষণা ক হইয়াছে?

**শ্রীমহম্মদ আমিন**ঃ (ক) উক্ত সময়ে মোট ১১ (এগারটি) বাস পারমিট মঞ্জুর কর হইয়াছে। পারমিট হোল্ডারগণের নাম ও ঠিকানা সম্বলিত একটি বিবরণী লাইব্রেরী টেবিে উপস্থাপিত করা হইল।

(খ) চলতি বৎসরে মোট ১২ (বার)-টি বাস পারমিট দেওয়া হইবে বলিয়া ঘোষণা কর হইয়াছে।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়**ঃ মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি মুর্শিদাবাদ ট্রেন্সপো সিণ্ডিকেটকে একটা রুট পারমিট দেওয়া হয়েছে, এই সিণ্ডিকেট কাদের নিয়ে তৈরী হয়েছে?

**শ্রীমহম্মদ আমিন**ঃ সেটা আমার জানা নেই।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়**ঃ মাননীয় মন্ত্রীমহাশয় কি বলতে পারবেন যে ১১ জনকে রুট পারমিট দেওয়া হল সেই ১১ জনকে কিভাবে বাছাই করা হল তার কি কোন নিয়ম আছে? ধরুন একটা জেলাতে ৪টা সাবডিভিসান আছে ৪টা সাবডিভিসানে ভাগ হবে এর জন্য কোন নিয়ম আছে কিনা যাতে এটা ঠিকমত ডিস্ট্রীবিউসান হয়। কারণ আমরা দেখেছি বহরমপুরে ৭টি রুট পারমিট দেওয়া হয়েছে, লালবাগ সাবডিভিসানে ১টি, কাঁথিতে ২টি, এই রকমভাবে ৮টি সদর সাবডিভিসানে দেওয়া হয়েছে, এগুলি কি নিয়মের ভিত্তিতে দেওয়া হয়েছে?

**শ্রীমহম্মদ আমিন**ঃ এলাকা ভিত্তিক কোন নিয়ম নেই, দরখাস্ত পাবার পর সেগুলি স্ক্রুটিনি ইহ্ করা হয় এবং দেখে কতকগুলি কনডিসান আছে সে কনডিসান যারা ফুলফিল করেন তাদেরই দেওয়া হয়।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়**ঃ মাননীয় মন্ত্রীমহাশয় বলবেন কি এই ১১ জনের ভেতর এমন কেউ আছে কিনা যাদের ১টার বেশী রুট পারমিট আছে?

**শ্রীমহম্মদ আমিন**ঃ নোটীশ দিলে বলতে পারবো।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জি**ঃ মাননীয় মন্ত্রীমহাশয় নূতন বাসের পারমিট দেওয়া সম্বন্ধে যে কথা ঘোষণা করলেন তার মধ্যে কি এই বিষয়টা গুরুত্ব দেওয়া হয় যাত্রী সাধারণের প্রয়োজন এবং চাহিদা যেখানে বেশী সে সমস্ত লিংক রোডে ট্রান্সপোর্ট সিষ্টেম ইমপ্রুভ করার জন্য যেখানে প্রয়োজন সেখানে এই সমস্ত কথা বিবেচনা করে কি নূতন বাসের পারমিট বা লাইসেন্স দেওয়া হয়?

**শ্রীমহম্মদ আমিন ঃ** হওয়া উচিত তাই, কিন্তু মাননীয় সদস্য জানেন বহু ক্ষেত্রে যেখানে যাত্রী সাধারণের ভীষণ কষ্ট হচ্ছে সেখানে আর, টি, এ যদি পারমিট দেয় তাহলে নানা রকম উপায়ে ইনজাংসান এনে বাধা সৃষ্টি করা হয় যার জন্য ইচ্ছা থাকা সত্ত্বেও সে সমস্ত ক্ষেত্রে কিছু করা যাচ্ছে না।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জি ঃ** বাসের মালিকরা যারা একচেটিয়া রুটগুলি দখল করে আছে তারা পদে পদে আর, টি, এর কাজে বাধা দিচ্ছে হাইকোর্ট থেকে ইনজাংসান করে, সেজন্য অসুবিধা দেখা দিচ্ছে, একসিডেন্ট হচ্ছে, মালিকের ইনজাংসানের বিরুদ্ধে পরিবহন বিভাগ কি কোন কার্য্যকরী ব্যবস্থা অবলম্বন করার চেষ্টা করছেন কি ?

**শ্রীমহম্মদ আমিন ঃ** হাইকোর্টের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়ার ক্ষমতা ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের নেই।

**শ্রীঅনিল ধরগুহনিয়োগী ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি অনেক জায়গায় রুট পারমিট এবং গাড়ী সমেত বাস যে তৃতীয় পক্ষকে বিক্রি করা হয়েছে এবং যে কিনেছে সে রুট পারমিটের জন্য দরখাস্ত দেওয়া সত্ত্বেও যার নামে ছিল তার নামেই চলছে এবং এতে অনেক রকম অসুবিধা দেখা যাচ্ছে। রুট এবং গাড়ী সমেত যে বিক্রি করেছে তার নাম বাতিল করে নুতন যে কিনেছে কয়েক বছর যাবত এবং গাড়ীর ব্যবসা চালাচ্ছে তার নামে তাড়াতাড়ি দেওয়া হবে কি রুটের পারমিট ?

**শ্রীমহম্মদ আমিন ঃ** এই রকম কোন খবর থাকলে জানাবেন আমি খোঁজ নিয়ে দেখবো।

**শ্রীনিতাইপদ সরকার ঃ** মন্ত্রীমহাশয় কি এই রকম নীতির কথা বিবেচনা করছেন যে এক থানার বেশী পারমিট কাউকে দেওয়া হবে না ?

**শ্রীমহম্মদ আমিন ঃ** সে রকম কোন কথা আমি বিবেচনা করছি না।

## *বর্ধমান-বাঁকুড়া রুটে বাস যাত্রীদের ভীড়*

*214. (Admitted question No. *578.)

**শ্রীঅশ্বিনী রায় ঃ** স্বরাষ্ট্র ( পরিবহন ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে বর্ধমান-বাঁকুড়া রাস্তায় ( ভায়া রসুলপুর ) বাসে যাত্রীদের অতিরিক্ত ভীড় ( ওভারক্রাউডিং ) হয় ; এবং

(খ) অবগত থাকিলে, উক্ত রাস্তায় ( বাঁকুড়া হইতে বর্ধমান সরাসরি ) বাসের সংখ্যা বৃদ্ধির জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন ?

**শ্রীমহম্মদ আমিন ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত রাস্তায় বাসের সংখ্যা বৃদ্ধির প্রস্তাব বিবেচনাধীন আছে।

**শ্রীঅশ্বিনী রায় ঃ** মন্ত্রীমহাশয় কোন তারিখের মধ্যে বাস বাড়াবেন অন্তত এ কথা বলা উচিত এবং ঐ রাস্তায় কটা বাস চলে ?

**শ্রীমহম্মদ আমিন ঃ** এটা তো মাননীয় সদস্য জানেন উচিত হলেই কিছু করা যায় না। কেননা অনেকগুলো ফ্যাক্টর আছে তার উপর ডিপেণ্ড করতে হয়। তবে এইটুকু বলতে পারি যথা শীঘ্র করা হবে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** উক্ত রাস্তায় বর্তমানে কটি বাস চলে ?

**শ্রীমহম্মদ আমিনঃ** সেটা আমার জানা নেই।

## বেকার যুবকদের দ্বারা ক্ষুদ্রশিল্প প্রতিষ্ঠা করিবার পা...

*215. (Admitted question No. *853.)

**শ্রীকৃপাসিন্ধু সাহাঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—ব্যাঙ্ক জাতীয়করণের পর বাংলাদেশে এই রাজ্যের বেকার যুবকদের দ্বারা ক্ষুদ্রশিল্প প্রতিষ্ঠা করিবার জন্য কোন সরকারী পরিকল্পনা রচনা করা হইয়াছে কি ?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** ব্যাঙ্ক জাতীয়করণের পর বেকার যুবকদের শিল্পগড়ায় উৎসাহ দেবার জন্য ও ক্ষুদ্র ও কুটির শিল্পের প্রসারার্থে অল্প সুদে ও সহজ কিস্তিতে যাহাতে বেকার ও অন্যান্যদের ঋণ দেওয়া যায়, তাহার জন্য পশ্চিমবঙ্গ সরকারের তরফ হইতে মাননীয়া প্রধান মন্ত্রীর নিকট প্রস্তাব পাঠানো হইয়াছিল।

ইহা ছাড়া ব্যাঙ্ক জাতীয়করণের পূর্ব্ব হইতেই বাংলাদেশে বেঙ্গল ষ্টেট এড্ টু ইণ্ডাষ্ট্রিজ অ্যাক্ট অনুযায়ী ক্ষুদ্র ও কুটীর শিল্পের প্রসারের জন্য ঋণদানের সরকারী পরিকল্পনা চালু আছে। ঐ পরিকল্পনা অনুযায়ী ঋণ দান পদ্ধতি আরও উদার (liberal) ও সরল (simple) করিবার জন্য আইনটির সংশোধন বিবেচনাধীন আছে।

ব্যাঙ্ক জাতীয়করণের পর রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলিও ক্ষুদ্র শিল্পের প্রসারার্থে শিল্প স্থাপনের কোন পরিকল্পনা থাকিলে তাহার যৌক্তিকতা বিচার করিয়া সরাসরি ঋণ দানের ব্যবস্থা করিয়াছে।

**শ্রীকৃপাসিন্ধু সাহাঃ** প্রধান মন্ত্রীর কাছে কি কি প্রস্তাব পাঠান হয়েছিল ?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** প্রধান মন্ত্রীর কাছে যে প্রস্তাব আমরা পাঠিয়েছিলাম তাতে দুটো জিনিষ উল্লেখ করেছিলাম। পশ্চিমবাংলায় বেকার যুবক যারা ক্ষুদ্র এবং কুটির শিল্পে আগ্রহী এবং উৎসাহী তারা যাতে ব্যক্তিগত জামিনে একটা নির্দিষ্ট হার পর্য্যন্ত টাকা লোন নিতে পারে এবং তারা যাতে করে সেই টাকা অল্প সুদে এবং সহজ কিস্তিতে পেতে পারে এই দুটো প্রস্তাব তাঁর কাছে আমরা পাঠিয়েছিলাম।

**শ্রীকৃপাসিন্ধু সাহাঃ** কোন উত্তর পাওয়া গিয়াছে কি প্রধান মন্ত্রীর কাছ থেকে ?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** প্রধান মন্ত্রীর কাছে যে প্রস্তাব পাঠিয়েছিলাম তিনি ১৭ই ডিসেম্বর তারিখে তার উত্তর পাঠিয়েছেন এবং তাতে তিনি আমাদের এই প্রস্তাবকে সমর্থন করেছেন। তবে অল্প সুদে ঋণদানের কথাটি সম্পর্কে তিনি বক্তব্য রেখেছেন যে এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোন সিদ্ধান্ত নেওয়া সম্ভব নয়। তবে বেকার যুবক যারা শিল্প গড়ায় উৎসাহী তারা যদি ব্যাংক থেকে ঋণ নিতে চায় তাহলে তাদের সুদের ব্যাপারে রাজ্যসরকার সাব-সিডির মাধ্যমে সাহায্য করতে পারেন।

[1-50—2 p. m.]

**শ্রীঅনিল ধরগুহনিয়োগীঃ** আপনি যে পরিকল্পনাগুলি দিয়েছেন এগুলি কি কৃষি পণ্য ভিত্তিক, না অন্য কিছু।

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** আমরা ইতিমধ্যে কৃষিভিত্তিক কতকগুলি পরিকল্পনা প্রস্তুত করেছি। এছাড়া শহরাঞ্চলের জন্য কতকগুলি model scheme তৈরী করেছি। কৃষিভিত্তিক ক্ষুদ্র শিল্পের

পরিকল্পনাগুলি আমরা ইতিমধ্যে জেলা শাসক এবং B. D. O-র কাছে পাঠিয়ে দিয়েছি এবং শহরের মধ্যে যে সমস্ত ক্ষুদ্র শিল্পের সম্ভাবনা আছে সেগুলি সম্পর্কে আমরা বাংলার যুবকদের দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করছি।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** ক্ষুদ্র শিল্পের Electricity পাওয়ার ব্যাপারে একটি প্রতিষ্ঠানকে বছরের পর বছর wait করতে হয় সেখানে আপনারা কিভাবে তাদের impetus দেবেন ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ:** এটা Commerce & Industry বিভাগের অন্তর্গত বলে আমরা তাদের সঙ্গে এবিষয়ে আলোচনা করছি এবং আমার মনে হয় তাঁরা আমাদের সঙ্গে সহযোগিতা করবেন।

**শ্রীঅজিতকুমার বিশ্বাস:** গ্রামীন তাঁতীদের তাঁত দেবার ব্যাপারে কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ:** এ প্রশ্ন উঠে না।

**শ্রীভবানী মুখার্জী:** ব্যাঙ্ক জাতীয়করণ হবার পর কত টাকা ক্ষুদ্র শিল্পের জন্য পাবেন বলে আশা করেন এবং যে পরিকল্পনা জেলা Magistrate-এর কাছে পাঠিয়েছেন সেটা কি আমাদের জানাবেন ?

**শ্রীশম্ভু চরণ ঘোষ:** ঐসব পরিকল্পনায় যা তৈরী হয়েছে তার copy মুদ্রণের পর আপনাদের কাছে পাঠাব। ব্যাঙ্ক জাতীয়করণ করার পর আমরা কোন সুনির্দিষ্ট কিছু লক্ষ্য করিনি। সম্প্রতি লোকনাথন কমিটি ক্ষুদ্র শিল্প সম্পর্কে একটা সুপারিশ কেন্দ্রীয় সরকারের কাছে করেছিলেন। এই কমিটিতে উল্লেখ ছিল only $\frac{1}{10}$ of the total Industrial credit-ও ক্ষুদ্র শিল্পে করা হোত না। কিন্তু ব্যাঙ্ক জাতীয়করণ করার পরও এই অবস্থার বিশেষ উন্নতি হয়নি। শুধুমাত্র Bank of India এবং State Bank কতকগুলি বিশেষ সুযোগ সুবিধা গ্রহণ করেছেন সেইসব রাজ্য সরকার গ্রহণ করবেন।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র:** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে, ক্ষুদ্র শিল্পে যারা নিযুক্ত হতে চায়, কাজ করতে চায়, তাদের ব্যাঙ্ক থেকে টাকা নেবার জন্য কি পরিকল্পনা গ্রহণ করেছেন ? কারণ কোন ব্যাঙ্ক থেকে টাকা নিতে হলে কিছু মডগেজ দিতে হয়, জমি বা বাড়ী মডগেজ দিতে হয়। যে সব শিল্পীর জমি জায়গা নেই তাদের জন্য কি পরিকল্পনা সরকারের আছে ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ:** না, এসম্পর্কে ব্যাঙ্ক জাতীয়করণ করার পর কতকগুলি ব্যাঙ্ক, বিশেষ করে ব্যাঙ্ক অব ইণ্ডিয়া একটি প্রকল্প গ্রহণ করেছেন। তাতে ক্ষুদ্র শিল্পকে কোন কিছু বন্ধক না রেখেই তাদের টাকা ঋণ দেবার ব্যবস্থা করা হয়েছে টেকনিক্যালি কোয়ালিফায়েড যারা অবশ্য সরকার থেকে তাদের সার্টিফাই করতে হবে। এছাড়া বেঙ্গল ষ্টেট এড টু ইনডাষ্ট্রি এ্যাক্ট আছে তা সরলিকৃত করে এমন ব্যবস্থা করা হচ্ছে যাতে এই সমস্ত ক্ষেত্রে অনেকখানি শিথিলতা করে সাধারণ মানুষ বা যুবকরা সহজে বা আয়াসে সেই ঋণ গ্রহণ করতে পারে মডগেজ না রেখে।

**মিঃ স্পীকার:** Next starred question No. 216.

**Proposals for fixing the ceiling of Urban Properties**

*216. (Admitted question No. *872.)

**Dr. ZAINAL ABEDIN** : Will the Minister-in-charge of Judicial Department be pleased to state—

(a) whether there is any proposal under consideration of the Government of West Bengal to bring forth any legislation in fixing the ceiling of—

(i) income from urban properties,

(ii) whealth possessed by individuals or families within urban areas, and

(iii) properties of urban area including Industrial ones ; and

(b) if the answer to the above question is in the affirmative—

(i) what are the main principles, and

(ii) when such legislation will be brought forth at the latest ?

**শ্রীযতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটা আবেদন জানাচ্ছি। আমাদের জুডিশিয়াল মিনিষ্টার কুচবিহারে গিয়েছিলেন কিন্তু প্লেনের গোলমালের জন্য আসতে পারেননি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আপনি জানেন যে, এই কেশ্চেনের চরিত্র খুবই গুরুত্বপূর্ণ। আমাদের বক্তব্য খুবই সংক্ষেপে বলছি। আমাদের আশংকা যে প্রতিক্রিয়াশীলরা মিলে এই সহরের সম্পত্তিতে হাত দেবেনা সেইজন্য সময় নিয়ে চলে যাচ্ছেন।

**মিঃ স্পীকার ঃ** এই কোশ্চেনটা হোল্ড ওভার করে রাখছি, নেক্সট ডে তে হবে।

## *ভাগীরথী নদীতে ফেরী স্টীমার চালু করিবার পরিকল্পনা*

*217. (Admitted question No. *883.)

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভাগীরথী নদীতে ফেরী ষ্টিমার চালু করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কতদুর এলাকা লইয়া ঐ পরিকল্পনা করা হইয়াছে ?

**শ্রীমহম্মদ আমিন ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

## *নদীয়া জেলার সীমান্ত গ্রামগুলিতে চুরি-ডাকাতির সংখ্যা*

*218. (Admitted question No. *926.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলায় করিমপুর থানার সীমান্ত গ্রামগুলিতে ১৯৬৯ সালে কয়টি চুরি এবং ডাকাতি হইয়াছে ;

(খ) উক্ত চুরি এবং ডাকাতির কয়টি ক্ষেত্রে কতজন গ্রেপ্তার হইয়াছে ; এবং

(গ) [illegible]

**শ্রীজ্যোতি বসু ঃ**

(ক) চুরি ৭৫টি, ডাকাতি একটিও না।

(খ) উক্ত চুরি সংক্রান্ত ব্যাপারে মোট ৯ জন গ্রেপ্তার হইয়াছে।

(গ) সীমান্ত নিরাপত্তা রক্ষী বাহিনীর ১৪টি ঘাঁটি আছে।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** এই যে চুরিগুলি হচ্ছে এই চুরিগুলির কোন মালপত্র এখন পর্যন্ত পুলিশ কি উদ্ধার করতে পেরেছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** নোটিশ দিলে রিপোর্ট নিয়ে বলতে পারি।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** আমাদের করিমপুরের সীমানায় পাকিস্থানীরা এসে প্রতিবার ঘরবাড়ী থেকে চুরি করছে কিন্তু পুলিশ কাউকে গ্রেপ্তার করতে পারেনি একথা কি সত্য ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এইভাবে প্রশ্ন করলে ত জবাব দেওয়া যায়না। নির্দিষ্ট প্রশ্ন করলে কয়জন ধরা পড়েছে, পুলিশ কি ষ্টেপ নিয়েছে ইত্যাদি বলতে পারবো।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, একথা সকলেই জানে যে সীমান্তে, আমাদের পশ্চিম দিনাজপুরে এইভাবে চুরি হামেশাই হচ্ছে, এটা বন্ধ করার কি হচ্ছে ?

( নো রিপ্লাই )

### Affairs of Bagoola Srikrishna College, Nadia

*247. ( SHORT NOTICE. ) ( Admitted question No. *1547. ) **Shri AMRITENDU MUKHERJEE** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

a) Whether it is a fact that a criminal case has been instituted against the Principal of Srikrishna College, Bagoola, in the district of Nadia , and

(b) if the answer is in the affirmative, what are the charges against the said Principal ?

[2—2-10 p. m.]

**Shri Satyapriya Roy** : (a) Yes. A criminal case (vide Hanskhali P. S. case No. 13 dated the 17th October, 1969 under sections 147/341/323/379 I.P.C.) has been started against the Principal of the college on the written complaint of Shri D. C Majumdar, Professor-in-charge of Srikrishna College, Bagoola.

(b) In the complain the Principal has been charged under sections 147/341/323/379 I.P.C. for wrongful restraint with assault, forming an unlawful assembly, commitment of theft in respect of cash of about Rs. 24,000 wrapper, papers etc.

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** যার বিরুদ্ধে যে প্রিন্সিপ্যালের বিরুদ্ধে টাকা চুরির অভিযোগ এসেছে সেই প্রিন্সিপ্যাল সাহেবকে কি সাসপেণ্ড করা হয়েছে ?

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** না, সাসপেণ্ড করা হয় নি, তবে তিনি এখন অসুস্থ।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** সাসপেণ্ড করার কথা কি চিন্তা করছেন ?

**শ্রীসত্যপ্রিয় রায় :** এটা সম্পূর্ণ প্রাইভেট কলেজ, কাজেই এখানে গভর্ণমেণ্টের পক্ষ থেকে সাসপেণ্ড করার অধিকার গভর্ণমেণ্টের নেই।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী :** এখানে কোন গভর্ণিং বডি আছে কি—যদি থেকে থাকে তাহলে সদস্যদের নাম কি এবং গভর্ণিং বডির সভাপতির নাম কি, সেই গভর্ণিং বডি সেই প্রিন্সিপ্যাল সম্পর্কে কোন ব্যবস্থা অবলম্বন করবার কথা তাঁকে জানিয়েছেন কি না ?

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** একটা ইউনিভার্সিটি থেকে য়্যাডহক কমিটি করে দেয়া হয়েছে—সেই য়্যাডহক কমিটির মেম্বারদের নাম হচ্ছে—শ্রীচারুমিহির সরকার, মিনিষ্টার ফর এগ্রিকালচার এণ্ড কমিউনিটি ডেভেলপমেণ্ট প্রজেক্ট, উনি হচ্ছেন চেয়ারম্যান, ডঃ এম, কে, দাসগুপ্ত, প্রিন্সিপ্যাল শ্রীমতি দীপ্তি বোস, শ্রীবীরেশচন্দ্র রায় এণ্ড প্রিন্সিপ্যাল এক্স-অফিসিও সেক্রেটারী। এব. গভর্ণিং বডির পক্ষ থেকে কোন শাস্তিমূলক বা কোন রকম ব্যবস্থা অবলম্বনের কোন রিপোর্ট গভর্ণমেণ্টের কাছে আসে নি।

**শ্রীসরল দেব :** মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে জানতে চাই যে এই প্রিন্সিপ্যালের বিরুদ্ধে যে কেস-এর কথা মাননীয় শিক্ষা মন্ত্রী এখানে তুলেছেন এর পূর্বে ওখানকার একদল গুণ্ডা সমাজ-বিরোধী ব্যক্তিরা প্রিন্সিপ্যালকে মেরেছে, ছাত্রদের মেরেছে এবং অধ্যাপকদের মেরেছে সে সম্পর্কে কোন কেসের কথা উনি জানেন কিনা সেটা ওঁর কাছে জানতে চাই।

**শ্রীসত্যপ্রিয় রায় :** সে সম্পর্কে আমি কিছু জানিনা, তবে নোটিশ দিলে খোঁজ নিয়ে দেখতে পারি।

**শ্রীনিতাইপদ সরকার :** মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি—ডি,সি মজুমদার থানায় কেস করেছেন, এবং ঐ দিন তার তিন-চার ঘণ্টা আগে উক্ত প্রিন্সিপ্যালের ঘর ভেঙ্গে কাগজপত্র লোপাট করা হয় বলে ঐ ডি, সি, মজুমদারের বিরুদ্ধেও কেস করা হয়,—এর কোন্ কেসটা ও অভিযোগটা আগে করা হয়েছে ?

**শ্রীসত্যপ্রিয় রায় :** আমি একটা Statement এখানে পড়ে দিতে চাই, তাহলে এর উত্তরটা—এর মধ্যে পাওয়া যাবে বলে মনে হয়।

( গোলমাল……… )

ঐ দিন রাত্রিতে ঘটনাটা ঘটে। আমার কাছে যে রিপোর্ট আছে তাতে দেখছি দু-পক্ষই নালিশ করেছে—প্রিন্সিপ্যালও নালিশ করেছেন। প্রিন্সিপ্যাল ও অন্যান্যরা গাড়ি করে D. A.-এর টাকা দিয়ে দেবার জন্য ট্রেজারিতে গিয়ে টাকা নিয়ে এসেছিলেন। সেদিন রাত্রি ১২টা-১টার সময় গণ্ডগোলটা হয়। প্রিন্সিপ্যাল বলেন যে তাঁর ঘরে জোর করে D. C. Majumder ঢুকেছিলেন। সেই জন্য Officer-in-charge ডি, সি, মজুমদারকে বলেন অবিলম্বে আমাকে চার্জ দিয়ে দিতে হবে। ঐ গভীর রাত্রিতে চার্জ দিয়ে দেওয়া সম্ভব নয়। এই নিয়ে দু-দলে বিরোধ হয়। প্রথম ঘটনা ঐটা হয়েছে—দরজাটা খুলে ঢুকেছিলেন তার কথা প্রথমে বলা হয়েছে। এই ঘটনা ঘটে গেলে পর টাকা চুরির কথা বলা হয়েছে। এটা এখন সাব জুডিস।

**শ্রীসরল দেব :** মন্ত্রীমহাশয় কি জানেন বগুলা থেকে কয়েক হাজার ছাত্র ও নাগরিক বিশ্ববিদ্যালয়ে এক গণ-ডেপুটেশানে যান এবং বিশেষ এক রাজনৈতিক দল তার নিজের দলের লোককে প্রিন্সিপ্যাল করবার জন্য এই ধরনের গুণ্ডামী করেছিলেন ?

**শ্রীসত্যপ্রিয় রায় :** এ নিয়ে কথা নয় দু-বছর ধরে বগুলা কলেজ সর্বনাশের পথে অগ্রসর হচ্ছে এবং বার বার ছাত্র-নাগরিকের সংঘর্ষ ঘটেছে। প্রিন্সিপ্যালও সে সব জানেন।

[2-10—2-20 p m.]

**শ্রীনিতাইপদ সরকার :** ঐ টাকাটা প্রিন্সিপ্যালই ড্র করেছিলেন ট্রেজারী থেকে না দীনেশ মজুমদার ড্র করেছিলেন ?

**শ্রীসত্যপ্রিয় রায় :** প্রিন্সিপ্যালই ড্র করেছিলেন এবং আমি বলেছি প্রেসিডেন্ট অব দি কমিটি এবং অন্যান্যরা একসংগে গাড়ী করে ঐ টাকা নিয়ে এসেছিলেন।

**শ্রীচারুমিহির সরকার :** স্যার, যে কেসটা সাব জুডিস আছে সে সম্বন্ধে সমস্ত অবস্থাটা না জেনে কেন এইভাবে এই হাউসকে মিসলিড করা হচ্ছে আমি বুঝতে পারছি না। (তুমুল হট্টগোল)। আমি জানি কেন এইভাবে এখানে প্রশ্ন দেয়া হয়েছে—সে সম্বন্ধে আমি আমার বক্তব্য রাখব। এর পেছনে কি আছে আমি সমস্ত অবস্থাটা এই হাউসের কাছে তুলে ধরব। আমি জানি মাননীয় সদস্য শ্রীঅমৃতেন্দু মুখার্জী যিনি এই প্রশ্নটা উত্থাপন করেছেন তিনি কিভাবে শিক্ষা মন্ত্রীকে ব্যবহার করেছেন এবং কৃষ্ণনগর কলেজে তিনি তাঁর ভাইপোকে ঢুকিয়েছেন এবং এইভাবে সেখানে গোষ্ঠীতন্ত্র কায়েম করেছেন। উনি নিজে একজন সেখানকার মেম্বার হয়েছেন, ওনার ভাইপোকেও সেখানে মেম্বার করেছেন, আত্মীয়-স্বজনদেরও ওখানে ঢুকিয়েছেন। এই কলেজের প্রিন্সিপ্যাল ১১ বছর ধরে এই কলেজকে পরিচালনা করেছেন। তিনি সেখানে শিক্ষা মন্ত্রীকে ব্যবহার করে সেই প্রিন্সিপ্যালকে বরখাস্ত করবার চেষ্টা করছেন। এইভাবে তিনি শিক্ষা দপ্তরকে নিজেদের দলীয় স্বার্থে ব্যবহার করেছেন। (চারিদিকে তুমুল হট্টগোল) এখন এই কেসটা সাব জুডিস রয়েছে। আমি সেই মামলায় উপস্থিত ছিলাম, আমার সামনে সেখানে প্রিন্সিপ্যালের বিরুদ্ধে ক্রিমিনাল কেস করবার চেষ্টা করেছেন। কয়েক দিন আগে ১৩ই তারিখে প্রিন্সিপ্যালকে মেরে তাড়িয়ে দেয়া হয়েছে এবং বিভিন্ন কাগজপত্র তাঁকে দিয়ে সহি করিয়ে নেওয়া হয়েছে। অমৃতেন্দুবাবু সেখানে উপস্থিত ছিলেন, তাঁর সামনে এইসব ঘটনা ঘটেছে। সেখানে যারা এইসব ছাত্রদের উপর, কর্ম্মচারীদের উপর, অধ্যাপকদের উপর মারধোর করেছে তাদের শাস্তি দেয়া হয়নি। (চারিদিকে তুমুল হট্টগোল)। এইভাবে শিক্ষা দপ্তরকে, স্বরাষ্ট্র দপ্তরকে তাঁদের দলীয় স্বার্থে ব্যবহার করা হচ্ছে। আমি সেখানকার গভর্ণিং বডির চেয়ারম্যান। কাজেই আমি বলব যে অমৃতেন্দুবাবু এইভাবে হাউসকে মিসলিড করার চেষ্টা করছেন এই বিষয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

(তুমুল হট্টগোল)

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে এই আমি একটি প্রশ্ন করছি। একটি মামলা বিচারাধীন আছে, আমি সেই বিচারাধীন মামলার মধ্যে যাই নি। আমি শুধু প্রশ্ন করছি প্রিন্সিপ্যালকে সাসপেণ্ড করা হয়েছে কিনা। এর উত্তরে চারুমিহির সরকার যে সমস্ত কথা বললেন আমি মনে করি সেটা অত্যন্ত দুঃখজনক এবং আশা করি তিনি সেটা বুঝবেন যে ব্যক্তিগতভাবে তাঁকে আমি আক্রমণ করিনি। আমি শুধু জিজ্ঞাসা করেছি প্রিন্সিপ্যালের বিরুদ্ধে যখন মামলা আছে তখন ম্যানেজিং কমিটি অথবা গভর্নিং বডি তাঁকে সাসপেণ্ড করেছেন কিনা এবং আমি কেস সম্পর্কে কোন মন্তব্য করিনি।

(গোলমাল)

**শ্রী এস, এম, ফজলুর রহমান :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার.........

(গোলমাল)

**Mr. Speaker :** I want all honourable members to be in their seats and allow me to carry on the functions of the House. Who rules I do not care, but the Assembly must be allowed to carry on its business. Please take your seats. Don't worry, I am competent enough to restore order in this House.

**শ্রী এস, এম, ফজলুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আপনি এই সভার একমাত্র কর্তা। স্যার, আপনার রুলস্ এণ্ড প্রোসিডিওরে কোন বিধান আছে কিনা যে কোন সভ্য যখন হাউস চলছে, তাঁর বক্তব্য তিনি মন্ত্রী হোন বা সদস্যই হোন যখন বক্তব্য রাখছেন এবং সে বক্তব্য রাখার সময় তার পরে বা পূর্বে অন্য কোন সভ্য তাঁর আসন পরিত্যাগ করে তাঁর কাছে গিয়ে কোন প্রকার জোর-জুলুম করতে পারেন কিনা বা আসন ত্যাগ করতে পারেন কিনা এটা আমি জানতে চাই।

**মিঃ স্পীকার ঃ** আপনি যা বলেছেন এই পয়েন্ট অব অর্ডার ঠিক। কোন সভ্যের কোন অধিকার নেই আর একজন সভ্যের কাছে গিয়ে জোর করে কিছু করার। কিন্তু বর্তমান ক্ষেত্রে কে কি করেছেন এত ঝামেলার ভিতর আমি এখন যেতে পারব না। Now calling attention. The Minister-in-charge of the Education Department.

**কুমার জগদীশচন্দ্র সিংহ ঃ** স্যার, আমার একটা সাপ্লিমেন্টারী আছে।

**মিঃ স্পীকার :** আপনি আবার বলবেন? আমি তো অন্য বিজনেস এইমাত্র ডেকে ফেললাম, আচ্ছা আপনি চট করে বলে ফেলুন।

**কুমার জগদীশচন্দ্র সিংহ ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় কি জানাবেন—উনি বললেন ডি, সি, মজুমদার অফিসার ইন চার্জ নিযুক্ত হয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে উনি কবে অফিসার ইন চার্জ নিযুক্ত হয়েছেন এবং কে নিযুক্ত করেছেন এবং উনি কোন দল-ভুক্ত এটা জানাবেন কি?

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** কোন দল-ভুক্ত বলে সংবাদ নেই। উনি ওখানকার ষ্টাফ এবং দু দিন আগে প্রিন্সিপ্যাল অসুস্থ হয়েছিলেন এবং সেই সময় এই অফিসার ইন চার্জ কাজ করছিলেন।

**কুমার জগদীশচন্দ্র সিংহ :** কে নিযুক্ত করেছেন সেটা জানাবেন কি?

**শ্রীসত্যপ্রিয় রায় :** গভর্ণিং বডি বা প্রিন্সিপ্যাল, সে সংবাদ আমার কাছে নেই, আমরা করিনি।

[2-20—2-30 p.m.]

**শ্রীনিতাইপদ সরকার :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, মাননীয় জগদীশবাবুর প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় যা বলেছেন আমার মনে হয় সে বক্তব্য সঠিক নয়। দীনেশবাবু, যিনি ইনচার্জ নিযুক্ত হয়েছেন তিনি ১৪-১০ তারিখে ঐ প্রিন্সিপ্যালকে ঘেরাও করে জোর করে তাঁর কাছ থেকে চার্জ লিখিয়ে নেন, কোন গভর্ণিং বডি থেকে এটা পাশ হয়নি। উনি অসত্য ভাষণ দিয়েছেন, এটা এক্সপাঞ্জ করা হোক।

**মিঃ স্পীকার ঃ** কেউ যদি অন্যায় কিছু বলে থাকেন আপনি তথ্য নিয়ে আসবেন, দেখবো। দেখে যে রকম শাস্তি বা সাজা দিতে হয় আমরা আছি, দেব।

**Shri Tarunkanti Ghosh :** The Honourable Minister is misleading the House.

**কুমার জগদীশচন্দ্র সিংহ :** মাননীয় মন্ত্রী হাউসকে মিসলিড করছেন, উনি অসত্য ভাষণ এই হাউসের সামনে করেছেন। স্যার, এটার বিচার আপনিই করবেন, আদালত করবে না।

**মিঃ স্পীকার :** আমি নিশ্চয় করবো। আগে আমি দেখি কে কি বলেছেন, না বলেছেন, সব আমি শুনতে পাইনি, এটা আমি দেখবো।

**কুমার জগদীশচন্দ্র সিংহ :** আমার জিজ্ঞাসা যাঁকে অফিসার ইন চার্জ নিযুক্ত করা হয়েছে তিনি সি, পি, এম দলভুক্ত কিনা, জোর করে সেখানে চার্জ নিয়েছেন কি না ? স্যার, এই প্রশ্ন আমি করেছি, উনি তার জবাব দেন নি।

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** স্যার, আমি আগেই বলেছি, কোন পার্টির খবর নেই। উনি এই কলেজের টিচার এবং কলেজের গভর্ণিং বডি বা প্রিন্সিপ্যালই তাঁকে অফিসার ইন চার্জ হিসাবে, মানে টিচার্স ইনচার্জ হিসাবে নিয়োগ করেছেন।

**কুমার জগদীশচন্দ্র সিংহ :** আমি পরিষ্কার ভাবে জানতে চাই যে কে তাঁকে নিযুক্ত করেছেন, প্রিন্সিপ্যাল না গভর্ণিং বডি ?

**শ্রীসত্যপ্রিয় রায় :** আমি আগেই বলেছি যে টেম্পরারী এবসেন্সে এগুলি গভর্ণমেণ্ট কখনই করতে পারেন না। এটা প্রাইভেট কলেজ। গভর্ণিং বডি না প্রিন্সিপ্যাল জানাতে হলে নোটিশ চাই।

( গোলমাল )

## ভগবানপুর থানার কাঁকড়া ও জগমোহনপুর গ্রামে পুলিশ নির্যাতনের অভিযোগ

***221.** (Admitted question No. *957.)

**শ্রীঅনাদি দাস ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুরের ভগবানপুর থানার অন্তর্গত কাঁকড়া ও জগমোহনপুর গ্রামে পুলিশ নির্যাতন সম্পর্কে সম্প্রতি কোনো অভিযোগ সরকার পাইয়াছেন কিনা ;

(খ) পাইয়া থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ;

(গ) ইহা কি সত্য, ঐ অঞ্চলে উগ্রপন্থী লোকেদের কার্যকলাপ বাড়িয়া চলিতেছে ; এবং

(ঘ) সত্য হইলে, জনসাধারণকে ঐসব লোকেদের কার্যকলাপ সম্বন্ধে সচেতন করার জন্য সরকার কি ব্যবস্থা করিয়াছেন ?

**The Minister for Home (Police) :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) না।

(ঘ) প্রশ্ন উঠে না।

**Police firings at Ekbalpore**

*223. (Admitted question No. *991 ) **Shri SARAL DEB** : Will the Minister-in charge of the Home (Police) Department be pleased to state—

(a) if it is a fact that three persons were killed by police firings at Ekbalpore, Calcutta, on the 17th November, 1969 ; and

(b) if so, whether any ex-gratia payment has since been made to the members of the bereaved families of the deceased as assured by the Minister of Home (Police) Department ?

**The Minister for Home ( Police ) :** (a) Yes.

(b) No. and a decision may be taken after the report of the Enquiry Committee is received.

**Losses during the disturbances at Raiganj**

*224. (Admitted question No. *1013.) **Shri RAMKRISHNA SARAOGI** : Will the Minister-in-charge of the Home (Police) Department be please to state—

(a) how many shops and establishments were looted and set on fire during the disturbances at Raiganj (West Dinajpur) on 20th and 21st October, 1969 ; and

(b) how much looted property has been recovered by the police so far ?

**The Minister for Home (Police) :**

(a) 14 shops.

(b) Nil.

**Arson and looting at Raiganj**

*225. ( Admitted question No. *1502.) **Shri SYAMA PRASAD BARMAN** : Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) if it is a fact that incidents of arson and looting of shops at Raiganj in the district of West Dinajpur took place during the month of October, 1969 ;

(b) if so, the number of shops, cinema houses and motor garages that were affected by such arson and looting ; and

(c) what action did the police take to prevent such arson and looting ?

**The Minister for Home (Police) :**

(a) Yes.

(b) 23 shops and one Cinema house.

(c) The police resorted to lathi charge on several occasions and fired 10 rounds of tear gas shells to disperse the miscreants. In the matter, 43 persons were arrested and 144 Cr. P.C. were clamped on the town. Mobile police patrols were introduced and police pickets were posted in vulnerable areas.

## মন্ত্রীদের সরকারী গাড়ী ব্যবহার করার নিয়ম

***226.** (Admitted question No. *1019.)

**শ্রীবিভূতি পাহাড়ী:** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ মন্ত্রিসভার সদস্যগণকে যে সরকারী গাড়ী দেওয়া হইয়াছে তাহার জন্য কি কি নিয়ম আছে;

(খ) কলিকাতায় থাকাকালীন প্রতিদিন ঐ গাড়ী লইয়া প্রত্যেক মন্ত্রী কত মাইল ভ্রমণ করিতে পারেন; এবং

(গ) ঐ সংক্রান্ত যে যে নিয়ম আছে তাহা পালন করা হয় কিনা?

**The Minister for Home (Transport):**

(ক) পঃ বঙ্গ মন্ত্রীসভার সদস্যগণকে যে সরকারী গাড়ী দেওয়া হইয়াছে তাহার নিয়মাবলী সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(খ) এই বিষয়ে কোন সীমা নির্দ্ধারিত নাই।

(গ) হয়।

## থানা অফিসার-ইনচার্জদের বদলী

***228** (Admitted question No. *1074.)

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল:** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের থানাসমূহের অফিসার-ইনচার্জদের সাধারণতঃ কয় বৎসর অন্তর বদলী (ট্রান্সফার) করা হয়;

(খ) বীরভূম জেলার রামপুরহাট থানায় ১৯৬৯ সালে কয়জন অফিসার-ইনচার্জকে বদলী (ট্রান্সফার) করা হইয়াছে; এবং

(গ) ঐরূপ বদলীর কারণ কি এবং কাহার নির্দেশে উক্ত অফিসার-ইনচার্জকে বদলী করা হইয়াছে?

**The Minister for Home (Police):**

(ক) সাধারণতঃ তিন বৎসর অন্তর।

(খ) ২ জন।

(গ) একজনকে ইনস্পেক্টার পদে উন্নীত হওয়ার দরুন অন্যজনকে প্রশাসনিক কারণে এস্, পির নির্দ্দেশে বদলী করা হইয়াছে।

## ব্যাঙ্ক-ডাকাতি

***229** (Admitted question No. *1161.)

**ডাঃ মহঃ এক্রামুল হক:** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—১৯৬৭ সাল হইতে ১৯৭০ সালের জানুয়ারি মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে মোট কয়টি এবং কোন কোন ব্যাঙ্কে ডাকাতি হয়েছে?

**The Minister for Home (Police) :**

মোট তিনটি। দুটি ন্যাশনাল এণ্ড গ্রীণ্ডলেজ ব্যাঙ্কের নিউ আলিপুর শাখায় এবং অপরটি ষ্টেট্ ব্যাঙ্ক অফ্ ইণ্ডিয়ার পার্ক ষ্ট্রীট্ শাখায়।

## পাওয়ারলুমের সংখ্যা

*230 (Admitted question No. *1184.)

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডু:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে পাওয়ারলুমের মোট সংখ্যা কত ;

(খ) ব্যক্তিগত মালিকানায় কত এবং কো-অপারেটিভ পরিচালনায় কত ;

(গ) গত ছয় মাসে কত লুম বন্ধ হইয়াছে ; এবং

(ঘ) বন্ধ লুমগুলি খোলার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**The Minister for Cottage & Small Scale Industries :**

(ক) ব্যক্তিগত মালিকানায় বিদ্যুৎচালিত তাঁতের সংখ্যা বা তৎসংশ্লিষ্ট তথ্যাদি এই দপ্তরের জানা নাই। শুধুমাত্র সমবায় সমিতির বিদ্যুৎচালিত তাঁত সম্পর্কীয় তথ্যাদি নিম্নে দেওয়া হইল :—

সমবায় সমিতির অধীনে বর্তমানে মোট ১৬০০ পাওয়ার লুম আছে ;

(খ) ১০০টি সমবায় সমিতির প্রতিটির ১৬টি হিসাবে ১৬০০ পাওয়ার লুম আছে ;

(গ) ৩৩টি সমবায় সমিতির মোট ৫২৮টি পাওয়ার লুম বর্তমানে বন্ধ আছে ,

(ঘ) বন্ধ পাওয়ারলুমগুলি পুনরায় চালু করার দায়িত্ব সমবায় সমিতিগুলির। তবে ঐ বিষয়ে কোন সমিতির কোন নির্দ্দিষ্ট প্রস্তাব আসিলে সরকার তাহা বিবেচনা করিবেন।

## পাওয়ারলুম কারখানাগুলিকে অর্থসাহায্যের পরিমাণ

*231 (Admitted question No. *1185.)

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডু:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কো-অপারেটিভ পরিচালনায় পাওয়ারলুম কারখানাগুলিকে ১৯৬৯-৭০ সালে অর্থ-সাহায্যের মোট পরিমাণ কত ; এবং

(খ) কো-অপারেটিভ পরিচালনায় বন্ধ পাওয়ারলুমকে পুনরায় চালু করার জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন ?

**The Minister for Cottage & Small Scale Industries :**

(ক) ১৯৬৯-৭০-সালে কোন অর্থ সাহায্য দেওয়া হয় নাই।

(খ) বন্ধ পাওয়ারলুম কারখানাগুলি পুনরায় চালু করার দায়িত্ব সমিতিগুলির। তবে ঐ বিষয়ে কোন বিশেষ সমিতির কোন নির্দ্দিষ্ট প্রস্তাব আসিলে তাহা বিবেচনা করা হইবে।

**Behala Tram Terminus**

***234** ( Admitted question No. *1262 ) **Shri RABIN MUKHERJI** : Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) if it is a fact that the construction of Behala Tram Terminus has been suspended ;

(b) if so, the reasons thereof ; and

(c) what steps has been taken by the Government in this regard ?

**The Minister for Home (Transport)** :

(a) No

(b) & (c) do not arise.

**ডোমকল থানায় ঘেরাও-এর ঘটনা**

***235** (Admitted question No. *408 )

**শ্রীসনৎকুমার রাহা ঃ** স্বরাষ্ট্র ( আরক্ষা ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, গত ১৪ই ডিসেম্বর ১৯৬৯ তারিখে মুর্শিদাবাদ জেলায় ডোমকল থানা ঘেরাও করা হয় ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তাহা হইলে এই ঘেরাওয়ের কারণ কি ?

**The Minister for Home (Police)** :

(ক) ইহা সত্য নহে।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**আন্তঃ জেলা এবং আন্তঃ রাজ্য রুটে বাস চালনার পরিকল্পনা**

***236** (Admitted question No. *539.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** স্বরাষ্ট্র ( পরিবহণ ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আন্তঃ জেলা এবং আন্তঃ রাজ্য রুটে সরকারী অথবা বেসরকারী বাস ব্যাপকভাবে চালাইবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, তাহা কোথায় কোথায় এবং কবে হইতে চালু হইবে ?

**The Minister for Home (Transport) :**

(ক) আন্তর্জেলা রুটের ক্ষেত্রে আঞ্চলিক পরিবহন সংস্থাগুলি সাধারণের প্রয়োজন ইত্যাদির দিকে লক্ষ্য রাখিয়া সরকারী বা বেসরকারী বাস চলাচলের পারমিট মঞ্জুর করেন। সরকার এজন্য পৃথকভাবে কোন ব্যাপক পরিকল্পনা করিয়া দেন না। আন্তর্রাজ্য রুটের ক্ষেত্রে বর্তমানে (খ) উত্তরাংশে বর্ণিত রুটগুলিতে বাস চালু করিবার পরিকল্পনা আছে।

(খ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## হাওড়া জেলার হত্যাকাণ্ডের সংখ্যা

*239. (Admitted question No. *1195)

**শ্রীকালীপদ মণ্ডল :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ১৯৬৯ খ্রীষ্টাব্দে হাওড়া জেলায় কতকগুলি হত্যাকাণ্ড হইয়াছে এবং কোন্ থানায় কতগুলি হইয়াছে ?

**The Minister for Home (Police) :** ৪৪টি

| থানা | হত্যাকাণ্ডের সংখ্যা |
|---|---|
| হাওড়া | ৩ |
| শিবপুর | ৩ |
| গোলাবাড়ী | ৭ |
| ব্যাঁটরা | ২ |
| বালী | ৩ |
| লিলুয়া | ২ |
| জগৎবল্লভপুর | ২ |
| ডোমজুড় | ৩ |
| জগাছা | ৩ |
| সাঁকরাইল | ১ |
| পাঁচলা | ২ |
| উলুবেড়িয়া | ১ |
| বাগনান | ৪ |
| শ্যামপুর | ৪ |
| আমতা | ২ |
| উদয় নারায়ণপুর | ২ |

### Seizure of firearms

*240. (Admitted question No *966) **Dr. ZAINAL ABEDIN and Dr. Md. FAZLE HAQUE** : Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) how many firearms have been seized by the police from citizens of the State since February, 1969 :

(b) the reasons of such seizure of firearms from the citizens :

(c) under whose order these were seized ; and

(d) whether the said firearms will be returned to the owners after scrutiny in all cases by appropriate authority ?

**The Minister for Home (Police) :**

**(a)** 269.

**(b)** (1) To prevent harvesting trouble and misuse by land owners.

(2) For preventing breach of peace.

(3) In connection with criminal cases.

(4) Disability of the owners.

(5) The owner having no safe custody for keeping the gun.

(c) (1) Under orders of District Magistrate/Deputy Commissioner.

(2) By the investigating officers during investigation of cases.

(d) Some of the firearms have already been returned. The question of returning those firearms which were seized for illegal possession does not arise. The question of returning the remaining firearms will be considered after disposal of the cases started in connection with which the seizure was made.

**Army assistance to combat disturbances**

***241.** (Admitted question No. *1014.) **Shri RAMKRISHNA SARAOGI** : Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) if it is a fact that the Army had to be called to assist the Civil Authorities to combat disturbances in West Bengal during the year 1969, and

(b) if so, on how many occasions ?

**The Minister for Home ( Police ) :**

(a) No.

(b) Does not arise.

**Proposal for a Judicial Enquiry into the death of Hiranmoy Ganguly**

***242.** (Admitted question No. *1259) **Shri SARAL DEB** : Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether the Government will consider the desirability of setting up a Judicial Enquiry Committee to investigate into the tragic death of Shri Hiranmoy Ganguly, a great revolutionary ;

(b) if not, why not ; and

(c) if so, when ?

**The Minister for Home (Police ) :**

(a) No

(b) Govt. do not consider any such enquiry necessary.

(c) This question does not arise.

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প একজিবিশন**

***243.** (Admitted question No. *421 )

**শ্রীসনৎকুমার রাহা :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পের একজিবিশন বিষয়ে গত এক বছরে কত টাকা সরকারের ব্যয় হইয়াছে ; এবং

(খ) উক্ত টাকার কোন হিসাব রাখা ও তাহার পরীক্ষা করা হইয়াছে কিনা ?

**The Minister for Cottage and Small Scale Industries :**

(ক) টাকা ৩,৮৪২.৪৯ প.

(খ) হ্যাঁ।

## শিলিগুড়ি ও দার্জিলিং জেলায় সংঘর্ষের ঘটনা

***244.** (Admitted question No. *548).

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শিলিগুড়ি ও দার্জিলিং জেলার কয়েকটি স্থানে জানুয়ারি (১৯৭০) মাসে যেসকল সঙ্ঘর্ষ ঘটে, তাহার কারণ সম্বন্ধে কোন অনুসন্ধান হইয়াছে কিনা এবং হইলে, কারণগুলি কি কি ; এবং

(খ) ভবিষ্যতে এইরূপ হাঙ্গামা যাহাতে না ঘটে, তজ্জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

**The Minister for Home (Police) :**

(ক) প্রথামত কোন অনুসন্ধান হয় নাই, তবে ৭ই জানুয়ারী শিলিগুড়িতে একজন ডাক-পিয়নের হত্যাকে কেন্দ্র করিয়া এই সংঘর্ষের সূত্রপাত হয়।

(খ) হাঙ্গামার সহিত জড়িত ব্যাক্তিদের গ্রেপ্তার করা হইতেছে, রাজনৈতিক নেতাদের সহিত শান্তি রক্ষা এবং সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার জন্য আলোচনা করা হইয়াছে এবং বিভিন্ন স্থানে শান্তি কমিটি গঠন করা হইয়াছে।

## ষ্টেট ট্রান্সপোর্টের ঘাটতির কারণ অনুসন্ধানের জন্য তদন্ত কমিশন

***246.** (Admitted question No. *1428)

**শ্রীসরল দেব :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ষ্টেট ট্রান্সপোর্টের ক্রমাগত ঘাটতির মূল কারণ নির্ণয় করার জন্য সরকার কোন তদন্ত কমিশন গঠন করার কথা চিন্তা করছেন কি ?

**The Minister for Home (Transport) :** না।

## Unstarred Questions

(To which written answers were laid on the table)

## দুর্গাপুর সার কারখানা

**205.** (Admitted question No. 130.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দুর্গাপুর সার কারখানার উৎপাদন পুরাদমে কি নাগাদ চালু হইতে পারে এ বিষয়ে সরকারের কোন তথ্য আছে কিনা ?

**The Minister for Commerce and Industries :**

সার কারখানাটির নির্মাণকার্য ১৯৭০ সালের সেপ্টেম্বর মাস নাগাদ সমাপ্ত হইতে পারে

এবং পুরাদমে উৎপাদন চালু হইতে তাহার পর আরও কয়েক মাস সময়ের প্রয়োজন হইতে পারে।

## ফরাক্কা ও জঙ্গীপুরের মধ্যস্থিত ক্যানেলে পাকা ব্রীজ ও ফেরীঘাট নির্মাণের পরিকল্পনা

**206.** (Admitted question No. 225.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফরাক্কা ও জঙ্গীপুরের মধ্যে যে ফিডার ক্যানেল আছে তাহার উপর পাকা ব্রীজ এবং ফেরীঘাট নির্মাণের কোন সরকারী পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে, এইরূপ কয়টি পাকা ব্রীজ ও কয়টি ফেরীঘাট নির্মিত হইবে ?

**The Minister for Irrigation and Waterways** :

(ক) ফরাক্কা প্রকল্প কেন্দ্রীয় সরকার কর্তৃক রূপায়িত হইতেছে। কেন্দ্রীয় সরকারের নিকট হইতে প্রাপ্ত রিপোর্টে দেখা যায় ফরাক্কা ব্যারেজ ও জঙ্গীপুর ব্যারেজের মধ্যবর্তী ফিডার ক্যানেলের উপর পাকা ব্রীজ ও ফেরীঘাট নির্মাণের পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের আছে।

(খ) তিনটি পাকা ব্রীজ ও নয়টি ফেরীঘাট নির্মাণ করার প্রস্তাব আছে।

## শ্রীমুরারিমোহন সিং ও শ্রীকৃষ্ণ সিং-এর জমির পরিমাণ

**207.** (Admitted question No. 279.)

**শ্রীসনৎকুমার রাহা :** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, শ্রীমুরারিমোহন সিং এবং শ্রীকৃষ্ণ সিং, সাং রায়পাড়া, জেলা মুর্শিদাবাদ, থানা বেলডাঙ্গা, ইঁহাদের মোট কত বিঘা জমি স্বনামে আছে এবং কত বিঘা জমি সরকারে ন্যস্ত হইয়াছে ?

**The Minister for Land and Land Revenue :**

ইঁহাদের মোট জমির পরিমাণ ২৯৭·৫৯ একর। হাইকোর্টে মামলা বিচারাধীন থাকায় ইঁহাদের কোন জমি এখনও পর্যন্ত সরকারের বর্তানো সম্ভব হয় নাই।

## সুবারবন পাওয়ারলুম কো-অপারেটিভ সোসাইটি

**208.** (Admitted question No. 331.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুবারবন পাওয়ারলুম কো-অপারেটিভ সোসাইটির সদস্যসংখ্যা কতজন ;

(খ) ইহাদের মধ্যে একই পরিবারের অনেকে ইহার সদস্য হইয়াছেন এইরূপ পরিবারের সংখ্যা কত, এবং এইরূপ সদস্যসংখ্যা কত ; এবং

(গ) এই সমবায়ের আর্থিক পরিস্থিতি লাভজনক না লোকসানজনক ?

**The Minister for Co-operation** :

(ক) একত্রিশ জন।

(খ) পরিবারের সংখ্যা—৭।
সদস্য সংখ্যা—১৬।

(গ) ১৯৬৬-৬৭ সালের অডিট রিপোর্ট অনুযায়ী লাভজনক। ইনকাম ট্যাক্স মামলার জন্য সোসাইটির সমস্ত নথিপত্র না থাকায় ১৯৬৭-৬৮ ও ১৯৬৮-৬৯ সালের অডিট সম্ভবপর হয় নাই। উক্ত কারণে ঐ দুই বৎসরের আর্থিক পরিস্থিতি সম্পর্কে নির্ধারিতভাবে কিছু বলা সম্ভবপর নয়।

## মেডিকেল কলেজ হইতে উত্তীর্ণ ছাত্রদের পল্লী হাসপাতালে নিয়োগ

**209.** (Admitted question No. 343.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৬-৬৭, ১৯৬৭-৬৮ ও ১৯৬৮-৬৯ সালের মধ্যে মেডিকেল কলেজগুলিতে উত্তীর্ণ কতজন ছাত্রকে পল্লী-অঞ্চলের হাসপাতালসমূহে নিয়োগ করা হয়েছে ; এবং

(খ) কতজন এই কাজে যোগ দেন নাই ?

**The Minister for Health :**

(ক) মেডিকেল কলেজগুলির উত্তীর্ণ ছাত্রদের মধ্যে ১৯৬৬-৬৭ সালে ২০৩ জন, ১৯৬৭-৬৮ সালে ৩২৯ জন এবং ১৯৬৮-৬৯ সালে ৩৯৫ জন ছাত্রকে পল্লী-অঞ্চলের হাসপাতাল-সমূহে নিয়োগ করা হইয়াছিল।

(খ) ১৯৬৬-৬৭ সালে ২০৩ জনের মধ্যে ৯৯ জন, ১৯৬৭-৬৮ সালে ৩২৯ জনের মধ্যে ১৬৯ জন এবং ১৯৬৮-৬৯ সালে ৩৯৫ জনের মধ্যে ২১০ জন কাজে যোগ দেন নাই।

## ২৪-পরগণা জেলায় তফসীলী জাতি ও তফসীলী উপজাতি সম্প্রদায়ভুক্ত ছাত্রছাত্রীদের জন্য সরকারী অনুদান

**210.** (Admitted question No. 1219.)

**শ্রীপ্রবোধ পুরকাইত ঃ** তফসীলী জাতি ও আদিবাসিমঙ্গল বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৬৯-৭০ আর্থিক বৎসরে ২৪-পরগণা জেলায় বিভিন্ন জুনিয়র হাই ও হাই স্কুলের তফসীলী ও তফসীলী উপজাতি সম্পদায়ভুক্ত ছাত্র ও ছাত্রীগণকে পুস্তক ক্রয়, স্কুলের বেতন, হোষ্টেল চার্জ ও অন্যান্য খাতে কত টাকা সরকার দিয়াছেন ?

**The Minister for Scheduled Castes and Tribes Welfare :**

অদ্যাবধি সরকারী অনুদানের পরিমাণ নিম্নে প্রদত্ত হইল :—

| প্রকল্পের নাম | তফসীলী জাতি টাকা | তফসীলী উপজাতি টাকা |
|---|---|---|
| ১। পুস্তক ক্রয় | ৩৬,০০০ | ১৩,০০০ |
| ২। বিদ্যালয়ের বেতন | ১,৪৩,০০০ | ৪২,০০০ |
| ৩। ছাত্রাবাসের ব্যয় | ২,৭৯,০০০ | ৫১,৫০০ |
| ৪। পরীক্ষার ফি | ১৬,০০০ | ৫৫০ |

## সি এম পি ও সংস্থার কাজ

**211.** (Admitted question No 390)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—সি এম পি ও সংস্থার কাজ কতদূর অগ্রসর হইল ?

**The Minister for Development and Planning :**

সি এম পি ও ব্যাপক সমীক্ষা ও বিশ্লেষণ করিয়া বৃহত্তর কলিকাতার সর্বাঙ্গীণ উন্নয়নের জন্য নিম্নলিখিত মাস্টার প্ল্যানগুলি প্রস্তুত করিয়াছে :—

(১) বেসিক ডেভেলপমেন্ট প্ল্যান ( ১৯৬৬-১৯৮৬ সালের দর্শানুপাতে )।

(২) মাস্টার প্ল্যান ফর ওয়াটার সাপ্লাই, সুয়ারেজ অ্যাণ্ড ড্রেনেজ ( ১৯৬৬-২০০১ সালের দর্শানুপাতে )।

(৩) ট্রাফিক অ্যাণ্ড ট্রান্সপোর্টেশন প্ল্যান ( ১৯৬৬-১৯৮৬ সালের দর্শানুপাতে )।

(৪) হাওড়া এরিয়া ডেভেলপমেন্ট প্ল্যান ( ১৯৬৬-১৯৮৬ সালের দর্শানুপাতে )।

মাষ্টার প্ল্যানগুলিতে প্রস্তাবিত নীতি ও কর্মসূচি অনুযায়ী সি এম পি ও বৃহত্তর কলিকাতায় পানীয় জল সরবরাহ ও ময়লা নিষ্কাশন ব্যবস্থার জন্য অন্যূন ৩১টি প্রকল্প এবং শহরের রাস্তাঘাট ও যানবাহন চলাচলের উন্নতিকল্পে কলিকাতা-হাওড়া সংযোগকারী দ্বিতীয় গঙ্গাসেতু প্রকল্প ও চক্রবেড় রেল বিষয়ক কার্যাদি ব্যতীত অন্যূন ৩৯টি নির্দিষ্ট প্রকল্প প্রস্তুত করিয়াছে। বস্তী উন্নয়নের জন্য একটি ব্যাপক পরিকল্পনা ও ন্যূনতম ব্যয়ে স্বল্পবিত্ত লোকদের বাসগৃহ নির্মাণের জন্য কয়েকটি প্রকল্পও রচিত হইয়াছে। ইহা ছাড়া বাসস্থান সমস্যার সমাধানকল্পে কলিকাতা ও হাওড়ায় বাসোপযোগী কয়েকটি নির্দিষ্ট এলাকার উন্নয়ন ও উপনগরী পত্তন সংক্রান্ত প্রকল্পগুলি সি এম পি ও-র রচনাধীনে আছে। এই সমস্ত প্রকল্প রূপায়ণের নিমিত্ত প্রয়োজনীয় আইন প্রণয়ন সংক্রান্ত কার্যাদিও সি এম পি ও করিয়া আসিতেছে।

সি এম পি ও মূলতঃ পরিকল্পনা সংস্থা, পরিকল্পনা রূপায়ণের দায়িত্ব ইহার উপর ন্যস্ত নহে। নিজস্ব প্রকল্প প্রস্তুত করা ছাড়াও অন্যান্য সরকারী ও বেসরকারী সংস্থার প্রকল্পগুলির রচনা ও রূপায়ণের ব্যাপারে মাস্টার প্ল্যানের সহিত সঙ্গতি ও সমন্বয় সাপেক্ষে প্রয়োজনীয় উপদেশ, সাহায্য, প্রকল্পের পরিবর্তন ও পরিবর্ধনও সি এম পি ও করিয়া আসিতেছে।

এই প্রকল্পগুলি ক্রমে ক্রমে বিভিন্ন সরকারী ও স্বয়ংশাসিত সংস্থার মাধ্যমে রূপায়িত হইতেছে।

বর্তমানে সি এম পি ও বস্তি উন্নয়ন, স্বল্প ব্যয়ে গৃহনির্মাণ, এলাকা উন্নয়ন এবং জমির যথেচ্ছ ব্যবহার নিয়ন্ত্রণ সংক্রান্ত বিশদ পরিকল্পনা রচনার কাজে ব্যাপৃত আছে।

## উন্নয়ন ও পরিকল্পনা দপ্তরের পুনর্গঠন

**212.** (Admitted question No. 398.)

**শ্রীসনৎকুমার রাহা :** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যসরকারের উন্নয়ন ও পরিকল্পনা দপ্তরের পুনর্গঠনের কোন সরকারী পরিকল্পনা আছে কিনা ; এবং

খ) থাকিলে দপ্তর পুনর্গঠনের কাজ কবে শেষ হইবে।

**The Minister for Development and Planning :**

(ক) না।

(খ) এ প্রশ্ন উঠে না।

## মুর্শিদাবাদ জেলায় সরকারের অধীনস্থ জলাশয়

**213.** (Admitted question No. 403)

**শ্রীসনৎকুমার রাহা :** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কোন্ কোন্ মহকুমায় কোন্ কোন্ জলা (জলাশয়) সরকারের অধীনে আছে ; এবং

(খ) ইহার মধ্যে কোন্ কোন্ জলাশয়ে সরকার কর্তৃক মৎস্যচাষ করা হইতেছে ?

**The Minister for Fisheries :**

(ক) মুর্শিদাবাদ জেলার বিভিন্ন মহকুমায় সরকারের মালিকানাধীন জলাশয়ের পরিমাণ নিম্নরূপ :—

| মহকুমার নাম | জলাশয়ের পরিমাণ একরে |
|---|---|
| (১) সদর | ৭,২০৪·৯৮ |
| (২) লালবাগ | ৯,১৩৯·৭৯ |
| (৩) কান্দী | ১,৫৭২·৩০ |
| (৪) জঙ্গীপুর | ২,২৪৩·৯২ |

উহার মধ্যে কেবল সদর মহকুমার অন্তর্গত নিম্নবর্ণিত জলাশয়গুলি মৎস্যবিভাগের মালিকানাধীন আছে :—

| জলাশয়ের নাম | আয়তন ( একরে ) |
|---|---|
| (১) বহরমপুর রেল ষ্টেশন সংলগ্ন পুকুরগুলি | ৯·৮৭ |
| (২) ভাস্করদহ ঝিল | ৩৭·৭০ |
| (৩) বিষ্ণুপুর বিল ও হাতিথানা পুকুর | ৮৩·৪৩ |

(খ) "ক" প্রশ্নের উত্তরে বর্ণিত মৎস্যবিভাগের মালিকানাধীন জলাশয়গুলিতে সরকার কর্তৃক মৎস্য চাষ করা হইতেছে।

## মুর্শিদাবাদ জেলায় গঙ্গার ভাঙনে ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের পুনর্বাসনের ব্যবস্থা

**214.** (Admitted question No. 411)

**শ্রীসনৎকুমার রাহা :** ত্রাণ ও সমাজকল্যাণ ( ত্রাণ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার অরংগাবাদ ও পার্শ্ববর্তী অঞ্চলে গঙ্গার ভাঙ্গনে যাহারা ক্ষতিগ্রস্ত হইয়াছে, তাহাদের পুনর্বাসনের জন্য হাপানিয়া মৌজায় ১০৪নং প্লটের জমি সরকার দিবার ব্যবস্থা করিয়াছেন ; এবং

(খ) উত্তর "না" হইলে, সরকার এ সম্বন্ধে কি পরিকল্পনা বা ব্যবস্থা করিয়াছেন ?

**The Minister for Relief and Social Welfare (Relief) ;**

(ক) হ্যাঁ।

(খ) প্রশ্ন উঠে না।

## পেয়াদাপাড়া অঞ্চলকে জলঙ্গী নদীর অবক্ষয়ের হাত হইতে রক্ষা করিবার পরিকল্পনা

**215**. (*Admitted question No. 440.*)

**শ্রীকাশীকান্ত মৈত্র ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগর শহরের মুন্সী (পেয়াদাপাড়া) অঞ্চলকে এই বৎসর জলঙ্গী নদীর অবক্ষয়ের হাত থেকে রক্ষা করার জন্য রাজ্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা ;

(খ) সরকার কি অবগত আছেন যে, ১৯৬৯ সালের অক্টোবর মাসে উক্ত শহরের উপরোক্ত জনবহুল অঞ্চলের বিস্তীর্ণ এলাকা জলঙ্গী নদীর স্রোতের তোড়ে বিপর্যস্ত হয় এবং অনেক ঘর-বাড়ি নদীগর্ভে বিলীন হয়ে যায় ; এবং

(গ) অবগত থাকিলে সরকার এ পর্যন্ত ক্ষতিগ্রস্ত পরিবারদের ক্ষতিপূরণ দেবার কোন পরিকল্পনা নিয়েছেন কিনা ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) হাঁা, একটি প্রকল্প কার্যকরী করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

(খ) ভাঙ্গন প্রতিরোধের জন্য নির্মিত সরকারী বাঁধ ক্ষতিগ্রস্ত হয় এবং কিছু জমি ভাঙ্গনের ফলে নদীগর্ভে চলিয়া যায়।

(গ) অবক্ষয়ের ফলে ক্ষতিগ্রস্ত ঘরবাড়ির ক্ষতিপূরণ দেবার কোন পরিকল্পনা নাই।

## মন্ত্রীদের দিল্লী যাতায়াতের ব্যয়

**216.** (Admitted question No 458 )

**শ্রীকাশীকান্ত মৈত্র ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৭ সালের যুক্তফ্রন্ট সরকারের নয় মাস স্থায়ী শাসনকালে বিভিন্ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীরা (বিবরণাদিসহ) কে কতবার সরকারী কাজে দিল্লী যান এবং সেই বাবদ মন্ত্রী পিছু উক্ত নয় মাসে কত ব্যয় হয়েছিল রাজ্যসরকারের , এবং

(খ) ১৯৬৯ সালে ২৫এ ফেব্রুয়ারী দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে অদ্যাবধি ফ্রন্ট সরকারের কোন্ কোন্ মন্ত্রী মোট কতবার কি কি সরকারী কাজে দিল্লী গেছেন এবং সেই বাবদ (ভাতা ও রাহা খরচা) মোট কত হয়েছে ?

**The Minister for Finance :**

(ক) এবং (খ) দুইটি পৃথক বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## Proposal for transfer of some Char Mouzas in Karimpur police-station to Murshidabad district

**217.** (Admitted question No 468 ) **DR. NALINAKSHA SANYAL :** Will the Minister-in-charge of the Home (General Administration) Department be pleased to state—

(a) whether he is aware of considerable anomalies and administrative difficulties experienced due to the retention of the villages Taltali, Paraspur and Char Udaynagar Colony, situated in an isolated

area north of Jalangi police-station, within Madhuguri Anchal of Karimpur Block area in Nadia district ;

(b) whether the Government has considered the desirability of transferring this isolated portion to Murshidabad district under Jalangi police-station ; and

(c) what remedies, if any, are proposed to be adopted to remove the difficulties experienced ?

**The Minister for Home (General Administration)** : (a) to (c) There is a proposal for transfer of some char mouzas in Karimpur police-station of Nadia district, including the mouzas referred to, to the Murshidabad district for administrative reasons. The proposal is being examined by the Board of Revenue and Land and Land Revenue Department. No particular administrative difficulty is, however, being experienced according to the existing position.

**Indo-Pak Boundary in Nadia district**

**218.** (Admitted question No 469) **DR. NALINAKSHA SANYAL** : Will the Minister-in-charge of the Home (Political) Department be pleased to state—

(a) if he is aware of the anomaly resulting in some administrative difficulty arising out of the existing demarcation of Indo-Pak boundary on the east of Hogolbaria and Madhugari Anchals of Karimpur police-station area in Nadia district to which the attention of Government has been drawn several times ,

(b) whether the State Government has made any enquiry into the position and has drawn the attention of the Government of India to the urgency of re-demarcating the border on more rational basis ; and

(c) whether the Divisional Commissioner, Presidency Division, and the officers of West Bengal who are scheduled to meet Pakistan officials shortly for demarcation of Indo-Pak borders in Murshidabad and Nadia districts are apprised of the situation in the aforesaid region and whether any effort has been made to remove the anomalies ?

**The Minister for Home (Political)** : (a) It is true that after demarcation of Nadia-Kushtia section of West Bengal-East Pakistan boundary by erection of boundary pillars certain areas belonging to West Bengal were found to be in adverse possession of East Pakistan and vice versa since partition. The details of these areas of one country in possession of the other are given below :

(i) In possession of East Pakistan—

| | | |
|---|---|---|
| Nadia, police-station Karimpur | Basumari, J. L. 101... | ... 600.20 acres. |
| | Madhugari, J. L. 108 | ... 721.38 acres. |
| | Andharkota, J. L. 111 | ... 336.10 acres. |
| | | 1,657.68 acres. or 2.59 sq. miles (approx.) |

(ii) In possession of West Bengal—

| | | |
|---|---|---|
| Kusthia, Daulatpur police-station | Char Sankarpara, J. L. 173 | ... 96.02 acres. |
| | Charmahiskundi, J. L. 176 | ...234.60 acres. |
| | Mahiskundi, J. L. 2 | ... 51.20 acres. |
| | Pakuria, J. L. 1 | ... .. 569.60 acres. |
| Kusthia, Jibannagar police-station | Benipur, J. L. 16 | ... ... 42.66 acres. |
| | | 994.08 acres. |
| | | or |
| | | 1.55 sq. miles (approx.) |

(b) and (c) All relevant material and information regarding these areas were furnished to the Government of India long before. The question of exchange of these area is engaging the attention of the Government of India.

## লটারীতে সরকারের আয় ও ব্যয়

**219.** (Admitted question No. 618.)

**শ্রীগঙ্গাপদ কুণ্ডার ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার পরিচালিত রাজ্য লটারীতে এ যাবৎ কত টাকা আয় ও ব্যয় হইয়াছে ;

(খ) পুরস্কার প্রাপকদের মধ্যে প্রদেয় অর্থের পরিমাণ কত ; এবং

(গ) পুরস্কারের কত টাকা এ যাবৎ আন-ক্লেমড্ রহিয়াছে ?

**The Minister for Finance :**

| সাল | খেলা | টিকিট বিক্রীর পরিমাণ | এজেন্টদিগের কমিশন | নীট লাভ |
|---|---|---|---|---|
| | | টাকা | টাকা | টাকা |
| ১৯৬৮-৬৯ | একটি ... ... | ১৫,৬৮,২০০ | ২,৪০,৭৫০.০০ | ৭,৯০,৯০৪.০০ |
| ১৯৬৯-৭০ | পাঁচটি ... ... (৩১শে জানুয়ারী ১৯৭০ যে খেলা হইয়াছে তাহার হিসাব এখনও পাওয়া যায় নাই।) | ৭৩,১৮,৬২৮ | ১৪,৫৫,১৯৫ | ৩৭,৭০,৫৫৬.৬৫ |

ব্যয়

| সাল | পুরস্কার | বিজ্ঞাপন | অফিস, মাহিনা ইত্যাদি নানাবিধ | মোট |
|---|---|---|---|---|
| | টাকা | টাকা | টাকা | টাকা |
| ১৯৬৮-৬৯ | ৪,২৩,০০০ | ... | ১,১৩,৫৪৬.০০ | ৫,৩৬,৫৪৬.০০ |
| ১৯৬৯-৭০ | ১৭,৪৫,৭০০ | ১,০৮,২৮১ | ২,৩৮,৮৮৪.৭২ | ২০,৯২,৮৬৫.৭২ |

**(খ) পুরস্কার প্রাপকদের মধ্যে প্রদেয় অর্থের পরিমাণ নীচে দেওয়া হইল :—**

১৯৬৮-৬৯ সালে এই অর্থের পরিমাণ ছিল

| | টাকা |
|---|---|
| একটি প্রথম পুরস্কার ... ... ... | ২,০০,০০০ |
| একটি দ্বিতীয় পুরস্কার ... ... ... | ৬০,০০০ |
| একটি তৃতীয় পুরস্কার ... ... ... | ৩০,০০০ |
| দশটি চতুর্থ পুরস্কার ( প্রতিটির মূল্য ৫,০০০ টাকা ) ... ... | ৫০,০০০ |
| একশতটি পঞ্চম পুরস্কার ( প্রতিটির মূল্য ১,০০০ টাকা ) ... | ১,০০,০০০ |
| মোট ... | ৪,৪০,০০০ |

রাজ্য লটারীর তৃতীয় অর্থাৎ ১৯৬৯-৭০ সালের দ্বিতীয় খেলা পর্যন্ত প্রদেয় পুরস্কারের মূল্য উপরি-উক্ত ৪,৪০,০০০ টাকাই থাকে।

রাজ্য লটারীর চতুর্থ খেলা অর্থাৎ ১৯৬৯-৭০ সালের তৃতীয় খেলার সময় হইতে উপরি-উক্ত পুরস্কার ছাড়াও লটারীর বিক্রীত টিকিটের প্রতি সিরিজের একটি করিয়া ১,০০০ টাকা মূল্যের বিশেষ পুরস্কার দেওয়ার ব্যবস্থা করা হয় এবং প্রথম, দ্বিতীয়, তৃতীয় এবং চতুর্থ পুরস্কারলব্ধ টিকিটগুলি ছাড়া অন্যান্য সিরিজের ঐ একই নম্বরযুক্ত টিকিটে ১০০ টাকা মূল্যের একটি করিয়া সান্ত্বনা পুরস্কার দেওয়ার ব্যবস্থা করা হয়। রাজ্য লটারীর ৬ষ্ঠ খেলায় অর্থাৎ ১৯৬৯-৭০ সালের ৫ম খেলায় প্রথম পুরস্কার ২ লক্ষ টাকা হইতে বাড়াইয়া ৩ লক্ষ টাকা করা হইয়াছে। অন্যান্য পুরস্কারের পরিমাণ একই আছে।

(গ) পুরস্কারের যে টাকা এ যাবৎ আন-ক্লেমড্ রহিয়াছে তার পরিমাণ নীচে দেওয়া হইল :—

| সাল | খেলা | পরিমাণ টাকা |
|---|---|---|
| ১৯৬৮-৬৯ ... | প্রথম ... ... | ১৭,০০০ |
| ১৯৬৯-৭০ ... | দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ এবং পঞ্চম ... | ৬৮,৬০০ |
| | মোট ... | ৮৫,৬০০ |

## গড়বেতায় জি টি স্কুল ভবন

**220.** (Admitted question No. 519.)

**শ্রীসরোজ রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, গড়বেতায় জি টি স্কুল ভবনটি দীর্ঘদিন যাবৎ সংস্কারের অভাবে সম্পূর্ণ ভগ্নদশায় এসে পৌঁছেচে, ফলে ঝড়ের সময় বা বৃষ্টির সময় সেখানে থাকা সম্পূর্ণ বিপজ্জনক, এবং এ বিষয়ে শিক্ষা বিভাগের বহুবার দৃষ্টি আকর্ষণ করা হইয়াছে ; এবং

(খ) অবগত থাকিলে, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ঐ স্কুল ভবনটির সংস্কার কার্য কবে আরম্ভ হইবে ?

**The Minister for Education :**

(ক) গড়বেতা জি টি স্কুল ভবনটি অতি পুরাতন এবং ভগ্নদশাপ্রাপ্ত। তবে প্রতি বৎসরই

পি ডব্লু ডি হইতে ইহার সামান্য কিছু কিছু সংস্কার করা হইয়া থাকে। তথাপি ইহার অবস্থা যে জরাজীর্ণ তাহা সরকার অবগত আছেন।

(খ) সরকার হইতে পি ডব্লু ডি-র নিকট জি টি স্কুল ভবনটি স্বল্প ব্যয়ে সংস্কার করিয়া কাজের উপযোগী করা যায় কিনা জানিতে চাওয়া হইয়াছিল। উত্তরে পি ডব্লু ডি জানাইয়াছেন যে, ভবনটি বর্তমান অবস্থায় এরূপ সংস্কারের অযোগ্য। সরকারের সিদ্ধান্ত অনুযায়ী প্রতি জেলায় প্রয়োজনমত জুনিয়ার বেসিক ট্রেনিং ইনস্টিটিউট স্থাপিত হওয়ার পর পুরাতন জি টি স্কুলগুলি ক্রমশ অবস্থা অনুসারে বন্ধ করিয়া দেওয়া হইবে। মেদিনীপুর জেলায় ইতিমধ্যে ৫টি জুনিয়ার বেসিক ট্রেনিং ইনষ্টিটিউট চালু হইয়াছে। ইহাদের আসন সংখ্যা মোট ৪৪৫। এই অবস্থায় সংস্কারের অযোগ্য গড়বেতা জি টি স্কুল ভবনটি সরকারী অর্থে পুনর্নির্মাণের কথা বিবেচনা করা হইতেছে না।

## "কেয়ার" প্রতিষ্ঠানের সহযোগিতায় টি আর কাজ

**221.** (Admitted question No. 520.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** ত্রাণ ও সমাজ-কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—"কেয়ার" প্রতিষ্ঠানের হাতে টি আর কাজ তুলিয়া দেওয়ার সম্পর্কে সরকার কোন সিদ্ধান্ত লইয়াছেন কি?

**The Minister for Relief and Social Welfare (Relief)** :

না; তবে ঐ প্রতিষ্ঠানের সহযোগিতায় প্রাকৃতিক দুর্যোগে ক্ষতিগ্রস্ত এলাকায় সহায়ক কর্ম (টি আর) করা হইতেছে। বর্তমান ব্যবস্থা অনুযায়ী ঐ সকল কার্যে নিযুক্ত শ্রমিকদের মজুরী বাবদ "কেয়ার" প্রতিষ্ঠানের পক্ষ হইতে দৈনিক মাথাপিছু ১ কেজি ১৫০ গ্রাম খাদ্যশস্য এবং সরকার পক্ষ হইতে নগদ ১ টাকা ১৫ পয়সা দেওয়া হয়।

## পি ডি এ্যাক্টের অনুরূপ আইন প্রণয়নের প্রয়োজনীয়তা

**222.** (Admitted question No. 546)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** স্বরাষ্ট্র (বিশেষ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে পি ডি এ্যাক্টের পরিবর্তে অনুরূপ কোন আইন প্রণয়নের প্রয়োজনীয়তা আছে কিনা, এ বিষয়ে সরকার কোন সিদ্ধান্ত করিয়াছেন কিনা এবং করিয়া থাকিলে তাহা কি; এবং

(খ) কেন্দ্রীয় সরকার এ সম্পর্কে কোন নির্দেশ দিয়াছেন কি?

**The Minister for Home (Special)** :

(ক) এ বিষয়ে কোন সিদ্ধান্ত গৃহীত হয় নাই।

(খ) এ সম্পর্কে কোন নির্দেশ কেন্দ্রীয় সরকারের নিকট হইতে পাওয়া যায় নাই

## টিউবওয়েল 'সিঙ্কিং' ও 'রিসিঙ্কিং'এর জন্য টাকা বরাদ্দের পরিমাণ

**223.** (Admitted queston No. 555.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চলতি আর্থিক বৎসরে কোন জেলায় কয়টি টিউবয়েল "সিঙ্কিং" ও "রিসিঙ্কিং"-এর জন্য কত টাকা বরাদ্দ করা হইয়াছে;

(খ) ১৫ই জানুয়ারী পর্যন্ত কোথায় বরাদ্দ অনুযায়ী কত টাকা খরচ করা হইয়াছে ; এবং

(গ) "রিসিঙ্কিং" ছাড়া "পেটি রিপেয়ার"-এর জন্য ঐ সময়ে জেলাওয়ারী কত বরাদ্দ ছিল এবং ১৫ই জানুয়ারী পর্যন্ত কত খরচ করা হইয়াছে ?

**The Minister for Health :**

(ক) বর্তমান বৎসরে পল্লী-জল-সরবরাহ পরিকল্পনা অনুযায়ী পল্লী অঞ্চলের বিধানসভা নির্বাচনী এলাকায় সংশ্লিষ্ট বিধানসভা সদস্য কর্তৃক নির্ধারিত স্থানগুলিতে ৪টি করিয়া নলকূপ খনন বা পুনঃখননের কার্যসূচী নেওয়া হইয়াছে। ইহা ছাড়া সম্প্রতি সরকার কর্তৃক গঠিত মহকুমা জল সরবরাহ সমিতির সুপারিশ অনুযায়ী প্রতি ব্লকে ৫টি করিয়া জল উৎস স্থাপন বা পুনঃস্থাপনের কার্যসূচীও নেওয়া হইয়াছে। সঠিকভাবে জেলাওয়ারী বরাদ্দের পরিমাণ দেওয়া সম্ভবপর না হইলেও এই পরিকল্পনার জন্য চলতি আর্থিক বৎসরে মোট ৩৮·১৪ লক্ষ টাকা বরাদ্দ আছে।

(খ) এবং (গ) ১৫ই জানুয়ারী, ১৯৭০ পর্যন্ত "সিঙ্কিং", "রিসিঙ্কিং" এবং "পেটি রিপেয়ার" বাবদ খরচের পরিমাণ নিম্নে প্রদত্ত হইল :--

| জেলা | | সিঙ্কিং রিসিঙ্কিং টাকা | পেটি রিপেয়ার টাকা |
|---|---|---|---|
| হুগলী | ... | ৫০,২৫২ | ৫৭,৪৩৪ |
| বর্ধমান | ... | ১০,০০০ | ২১,৯১৯ |
| বীরভূম | ... | ২,৫০০ | ১,৩৯,১২২ |
| বাঁকুড়া | . | ১৬,০২৪ | ২,১৪৫ |
| মেদিনীপুর | ... | ৭০,০৯২ | ৫১,৪৬২ |
| পুরুলিয়া | | তথ্য সংগ্রহ হয় নাই। | তথ্য সংগ্রহ হয় নাই। |
| ২৪-পরগণা | ... | ১,৫০,৬৬১ | ৯,৩৪৬ |
| মুর্শিদাবাদ | ... | ৭,৫৯৯ | ১৮,০৩২ |
| নদীয়া | ... | ১,৯২৪ | ৪,২১১ |
| মালদা | | তথ্য সংগ্রহ হয় নাই। | ১৭,৮২৮ |
| পশ্চিম দিনাজপুর | ... | ৩,১৩৭ | ৮,৮৫৬ |
| কুচবিহার | ... | ২৮,৩৮৬ | ৯,৯০২ |
| জলপাইগুড়ি | ... | ৪০,১৮০ | ১৬,০৯৩ |
| দার্জিলিং | | তথ্য সংগ্রহ হয় নাই। | তথ্য সংগ্রহ হয় নাই। |
| হাওড়া | | তথ্য সংগ্রহ হয় নাই। | তথ্য সংগ্রহ হয় নাই। |

## মুর্শিদাবাদ জেলায় জলাশয়ের সংখ্যা

**224.** (Admitted question No. 652.)

**শ্রীসনৎকুমার রাহা :** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কতগুলি জলাশয় মৎস্য দপ্তরের হাতে আছে এবং তন্মধ্যে কতগুলিতে মৎস্য চাষ হয় ; এবং

(খ) গত ৩ বৎসরের কোন্ বৎসরে এই সকল জলাশয়ে কত টাকা ব্যয় হইয়াছে এবং উৎপন্ন মৎস্যের মূল্য কত ছিল ;

(গ) স্থানীয় মৎস্যজীবিগণ এই সকল জলাশয়ে কাজ পায় কিনা, এবং

(ঘ) স্থানীয় মৎস্যজীবি সমবায়কে এই সকল জলাশয় বন্দোবস্ত দিবার ব্যবস্থা আছে কিনা ?

**The Minister for Fisheries :**

(ক) মুর্শিদাবাদ জেলায় নিম্নে বর্ণিত জলাশয়গুলি মৎস্য দপ্তরের হাতে আছে—

| জলাশয়ের নাম | আয়তন (একর) |
| --- | --- |
| (১) বহরমপুর ফিস্ সীড ফার্ম | ৯৮৭ |
| (২) বিল বিষ্ণুপুর ও হাতিখানা পুষ্করিণী | ৮৩·৪৩ |
| (৩) ভাস্করদহ বিল | ৩৮·০০ |

এই জলাশয়গুলির প্রত্যেকটিতেই সরকারী পরিচালনায় মৎস্য চাষ করা হয়—

(খ)

| জলাশয়ের নাম | খরচ (টাকা) | | |
| --- | --- | --- | --- |
| | ১৯৬৬-৬৭ | ১৯৬৭-৬৮ | ১৯৬৮-৬৯ |
| (১) বহরমপুর ফিস্ সীড ফার্ম | ২২,৭২৮·৪৭ | ২২,৫৮৬·৭১ | ২২,৩৮৭·১৩ |
| (২) বিল বিষ্ণুপুর ও হাতিখানা পুষ্করিণী | ৮,৯৪৩·৬৩ | ৫৬,৫০৬ ৫৮ | ২৪,৩১০·২৯ |
| (৩) ভাস্করদহ বিল | × | ২০,১২৯ ২৪ | ৮,৯৪৫·৪৫ |

| | উৎপন্ন মৎস্যের মূল্য (টাকা) | | |
| --- | --- | --- | --- |
| | ১৯৬৬-৬৭ | ১৯৬৭ ৬৮ | ১৯৬৮-৬৯ |
| (১) বহরমপুর ফীস্ সীড ফার্ম | ১০,০০৬·৭০ | ২০,৫৪৬·৯৩ | ৯,৭৭৭·৯৭ |
| (২) বিল বিষ্ণুপুর ও হাতিখানা পুষ্করিণী | × | ২,২৮৪·৫১ | ১৩,৬৪৬·৬৫ |
| (৩) ভাস্করদহ বিল | × | ৩৭·৫০ | ২,৮৩৪·৮৯ |

(গ) হ্যাঁ।

(ঘ) না।

## টেষ্ট রিলিফ বাবদ জেলাওয়ারী ব্যয়

225. (Admitted question No. 860.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** ত্রাণ ও সমাজ-কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালে টেষ্ট রিলিফ্ বাবদ পশ্চিম বাংলার কোন্ জেলায় কত টাকা ব্যয় হইয়াছে ;

(খ) ১৯৬৯ সালে খয়রাতি সাহায্য বাবদ কোন্ জেলায় কত টাকা ব্যয় হইয়াছে এবং উক্ত জেলাগুলির প্রতিটিতে মোট কত ইউনিট সাহায্য দেওয়া হইয়াছে, এবং

(গ) বন্যার দরুণ ১৯৬৯ সালে কোন্ জেলাতে কি পরিমাণ সাহায্য অর্থে এবং দ্রব্যে করা হইয়াছে ?

**The Minister for Relief and Social Welfare** :

(ক) ও (খ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে রাখা হইল ( বিবরণী ১নং )।

(গ) দুইটি বিবরণী লাইব্রেরী টেবিলে রাখা হইল ( বিবরণী নং ২ এবং ৩ )।

## বিক্রয়-কর আদায়ের পরিমাণ

**226.** (Admitted question No 704.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমান আর্থিক বৎসরে ( ডিসেম্বর মাস পর্যন্ত ) জেলাওয়ারী বকেয়া ও হাল বিক্রয়-কর আদায়ের পরিমাণ কত ?

**The Minister for Finance** :

বিক্রয়-কর অধিকারে জেলা-ভিত্তিক বকেয়া ও হাল বিক্রয়-কর আদায়ের হিসাব রাখিবার কোন পদ্ধতি নাই। অতএব এই জাতীয় কোন হিসাব দেওয়া সম্ভব নহে।

বিক্রয়-কর অধিকারের অধীনে যে সমস্ত অফিস আছে সেইগুলিকে চার্জ অফিস বলা হয়। এই চার্জ অফিসগুলির ভিত্তিতে হিসাব রাখা হয়। এপ্রিল ১৯৬৯ হইতে নভেম্বর ১৯৬৯ পর্যন্ত চার্জ অফিস ভিত্তিতে মোট আদায়ের একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল। বকেয়া ও হাল আদায় পৃথকভাবে শ্রেণী বিন্যাস করিতে সময় লাগিবে। ১৯৬৯ সালের ডিসেম্বরের আদায়ের পরিমাণ ট্রেজারী, রিজার্ভ ব্যাঙ্ক প্রভৃতি হইতে সংগৃহীত হইতেছে।

### Calling Attention to matters of urgent public importance

**Shri Satyapriya Roy** : In response to the calling attention notice from Shri Sachindra Mohan Nandy and Shri Nityananda Thakur given on the 12th February, 1970, on the subject of deadlock in Nabadwip Tarasundari Girls' School, I beg to make the following statement.

The school affair is in a mess. There was widespread rumour in the locality that the Headmistress has some sort of illicit connection with the Secretary of the Managing Committee of the school. A woman teacher of the school committed suicide and it got involved with a nasty rumour about the Headmistress. Some of the members of the Managing Committee met me and in the interest of the school I asked them to resign They submitted the resignation and Shri Saroj Kumar Goswami, a teacher of C. M. School, Krishnagore was appointed Administrator and he took over charge in May 1969. The Headmistress on grounds of health went on leave for some time and on the day when she came to resume her duties there was some trouble in the school. Some people, including a major group of teachers, are of opinion that the Headmistress is associated with a band of anti social elements and the trouble was created by these elements. But the Headmistress strongly repudiates her complicity with the incident. But about 34 teachers have given notice of cease work till the Headmistress is removed. A large number of students has not been attending the classes. The Administrator framed charges against the Headmistress but following a prohibitory order from the Hon'ble High Court the question had to be kept pending. There has been deadlock in the school owing to the cease work of the teachers and the strike of the students. For getting over the impasse the C.I.W.E. herself discussed the matter personally with the Administrator, the Headmistress and the teachers and other officers from the Education Directorate who were also sent to find out ways and means for resolving it. The question of competence of

the *Administrator* does not arise at all in the case. The matter is sub-judice and nothing can be done until the case is disposed of.

**Shri Jatin Chakravorty** : With referenee to the calling attention notice given by Shri Santosh Kumar Roy on the 13th February, 1970, on the subject of reported missing of two patients from the North Suburban Hospital, Calcutta, with your permission I may make the following statement on behalf of the Health Minister.

The North Suburban Hospital is a non-Government institution. It has been reported by the authorities of the Hospital that Shri Baidyanath Dey, aged 14 years, was admitted there on the 5th February, 1970, at about 8 p.m. in an unconscious state as a result of injury sustained from a fall from a tree. The patient, it is reported, received due attention while undergoing treatment under Dr. Dipak Chandra, F R.C.S. and regained consciousness subsequently and was on his way to recovery. On the morning of 11th February, 1970, he was attended to by the nurse on duty and took his breakfast as usual. After that he was sitting on the verandah adjoining the ward along with some other patients. He was, however, reported missing between 8-30 a. m. and 9 a. m when search was made for him. It was found then that another patient Shri Kalachand Saha, aged 24 years, who was admitted there at about 3 a. m. on the same date in a drunken state was also missing. When the search for both the patients proved futile hospital authorities informed the Police and the Press. None of the missing patients could be traced as yet.

**Mr. Speaker** : I have received 12 notices of calling attention on the following subjects, namely ;—

1. Non-availability of rice at market price in Chakdah in Nadia district from Shri Subal Chandra Mondal ;

2. Reported hunger-strike by some patients of the Calcutta Medical College and Hospital from Shri Santosh Kumar Roy ;

3. Dislocation of train services in Sealdah division on the 18th and 19th February, 1970 from Shri Gour Chandra Kundu ;

4. Dislocation of train services in Sealdah division on the 18th and 19th February, 1970 from Shri Saral Deb ;

5. Reported abolition of Central Fish Corporation from Shri Nitaipada Sarkar ;

6. Reported attack on Lakshmikantapur Railway Station from Shri Saral Deb ;

7. Alleged missing of a patient from emergency ward of Calcutta Medical College and Hospital from Shri Santosh Kumar Roy, Shri Narayan Chandra Naskar and Shri Jatindra Mohan Roy ;

8. Alleged looting of two shops in Berhampur on 20.2.70 from Dr. Zainal Abedin ;

9. Recent disturbances at Ramkrishnapur, Beharia and Berhampur in Murshidabad district from Shri Amalendra Lal Roy ;

10. Discovery of illegal manufacturing workshop of guns at Sonarpur from Shri Narayan Chandra Naskar ;

11. Hunger-strike by the T. B. patients of Kanchrapara T. B. Hospital from Shri Santosh Kumar Roy.

12. Alleged communal troubles in some areas of Hariharpur, Beldanga and Berhampur in Murshidabad district—from Shri Santosh Kumar Roy.

[2-30—2-40 p.m.]

I have selected the notice on the subject of recent disturbances at Ramkrishnapur, Beharia and Berhampur in Murshidabad district from Shri Amalendra Lal Roy.

The Minister in charge may please make a statement on the subject to-day, if possible or give a date.

**Shri Jyoti Basu :** পরশু দিতে পারি।

**Mr. Speaker :** I now call upon Shri Bibhuti Pahari to raise his point of privilege. I request him to be very brief because we all know the incident.

## Point of Privilege.

**শ্রীবিভূতি পাহাড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে এই বিধানসভায় যদিও মাঝে মাঝে উত্তপ্ত হচ্ছে—কিন্তু এর সঙ্গে আপনাকে গত ২০।২।৭০ তারিখে যে ঘটনা ঘটেছিল তা আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি। গত ২০।২।৭০ তারিখে যখন মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী এই পশ্চিমবঙ্গের বাজেট পেশ করছিলেন সে সময় এক দল লোক লাঠি, টাঙ্গি, ছুরি, তীর ধনুক প্রভৃতি অস্ত্র-শস্ত্র সজ্জিত হয়ে এই বিধান সভার চারটি গেটে এবং বিধানসভা ভবনের চারিদিক অবরোধ করে। ফলে যে সমস্ত সদস্য বাইরে ছিলেন তাঁরা এই বিধানসভায় এসে পৌছাতে পারেন নি—সেদিন এই বিধানসভার অধিবেশনে যোগ দিতে পারেন নি—যেমন আমাদের সদস্য শ্রীবলাইলাল দাসমহাপাত্র মহাশয় আসতে পারেননি বাইরে ছিলেন। তারপর যখন বিধানসভা শেষ হোল তখন আমরা বাইরে যাবার চেষ্টা করেছিলাম। কিন্তু সেখানে গিয়ে দেখলাম যে সমস্ত গেটে লাঠি টাঙ্গি ইত্যাদি নিয়ে সেই সমস্ত লোক রাস্তা অবরোধ করে বসে আছে এবং বিভিন্ন আওয়াজ তুলছে। আমি জিজ্ঞাসা কবলাম কি ব্যাপার, আমাদের বিধানসভা শেষ হয়ে গেছে, বাজেট পেশ হয়ে গেছে—আমাদের সব সদস্যদের হাউসের বাইরে মিটিং ইত্যাদি বিভিন্ন কাজকর্ম রয়েছে আমাদের ছেড়ে দিন। আমার বলার সঙ্গে সঙ্গে তারা বললো যে আপনাদের কাউকে যেতে দেবার হুকুম নেই। আমি বললাম এ কার হুকুম, কার হুকুমে আপনারা এসেছেন, কে এই হুকুম দিয়েছেন, বাংলা দেশ তো এখনও মগের মুল্লুক হয়নি যে এই বিধান সভার কোন মন্ত্রীর কাছে, কোন লোক যেতে পারবে না বা কোন সদস্য এই বিধান সভার বাইরে যেতে পারবে না। কোন উত্তর পেলাম না। মাননীয় স্পীকার মহাশয়, একথা আজ বিধান সভার সবাই জানেন যে মাননীয়া সদস্যা শ্রীমতী ইলা মিত্র যখন দক্ষিণ গেট দিয়ে সেদিন বাইরে যাচ্ছিলেন তখন তাঁর প্রতি কি রকম অশ্লীল এবং অশোভন ব্যবহার করা হয়েছে। তাই আমি মনে করি যে এতে আমাদের অধিকার খর্ব হয়েছে। আজকে বাংলাদেশের যে সর্ব্ব বৃহত্তম সম্মানজনক যে সভা এই বিধানসভা তার সমস্ত অধিকার খর্ব করা হয়েছে। আমি এবং অজিত বিশ্বাস, শ্রীমতী পারুল সাহা এম. এল. এ আপনার ঘরে যাই—গিয়ে সেখানে দেখি যে মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন, উপস্থিত আছেন আমাদের পরিষদীয় মন্ত্রী আর উপস্থিত আছেন আমাদের স্পোর্টস মিনিষ্টার রামবাবু। আপনাকে বলি স্যার, তাহলে কি এই বিধানসভার অধিকার আর রক্ষা করা হবে না। আমরা দেখেছি বিধানসভার এই ভবনের মধ্যে মুখ্যমন্ত্রীর সম্মান লাঞ্ছিত হয়েছে—আবার এও দেখেছি যে পুলিশ এই বিধানসভায় এসে অপমান করেছে। এই সব ব্যাপার আপনার কাছে রাখা সত্ত্বেও আজকে বিধানসভার সম্মান ও অধিকার রক্ষিত হয়

নি। তাই আমি মনে করি যে গত ২০ তারিখে শুধু আমাদের নয়, এই সভার সবাইয়ের এবং বাংলা দেশের অধিকার খর্ব করা হয়েছে। তাই এই বিধান সভায় আপনার সামনে এই সদস্যদের সামনে মানুষের গণতান্ত্রিক বিবেকের কাছে ও বাংলা দেশের দরবারে আমি এই স্বাধীকারে প্রশ্ন আপনার মাধ্যমে তুলছি।

(**Mr. Speaker:** I have heard the honourable member, Shri Bibhuti Pahari. It is a very serious matter. I consider that this privilege motion has got a prima facie case and so I allow the privilege motion to be moved. I, as a Speaker of the House, according to the rules want to refer the matter to the Committee of Privileges to take such action as they consider fit and proper because I feel, as everyone of you feel very very strongly that the honourable members of this Assembly must have the right to come undisturbed in this Assembly and to go out as they like. I feel that all possible steps should be taken by the Government. I can only tell them that if this is not possible, it may so happen that I shall have to adjourn the House sine die. Because this Assembly must be allowed to function. They have got every right to come in or to go out but certainly it should be seen that who is responsible for bringing those gentlemen and those ladies before the gates. So I refer the matter to the Committee of Privileges and I am sure the Committee of Privileges will go deeply into the matter and take suitable steps.)

**শ্রীবিজয়সিং নাহার:** স্যার, আজকে যে খবর পেয়েছি সেটা হল—আমাদের হাউসের সদস্য ডঃ নলিনাক্ষ সান্যাল এখানে আসছিলেন কিন্তু বাড়ীতে লোক গিয়ে তাঁকে ঘেরাও করে রেখেছে, এখানে আসতে দিচ্ছেনা। এই রকম ঘটনাও ঘটছে।

( নয়েজ )

**শ্রীহেমন্তকুমার বসু:** গত ২১শে তারিখে আমাদের একজন সদস্য শ্রীকৃপাসিন্ধু সাহাকে ধনেখালিতে বহু লোক গিয়ে ৮।১০ ঘন্টা ধরে আটকে রেখেছিল। এই ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীযতীন চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন এসেম্বলী সেক্রেটারীর কাছ থেকে খবর পেলাম যে ডঃ নলিনাক্ষবাবু আসতে পাচ্ছেন না, তখন এটা জানতে পারলাম যে তিনি মোহিনী মিলের ডাইরেক্টর, এবং সেই মোহিনী মিল দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে। স্বভাবতঃই ওয়ার্কাররা বিক্ষুব্ধ হয়ে আছে। শ্রমিক পক্ষ থেকে যে কর্মসূচী গ্রহণ করেছে, সেই অনুযায়ী তারা আজকে প্রত্যেকটি ডাইরেক্টারের বাড়ীতে গিয়ে ঘেরাও করছে এবং তাদের দিয়ে এটা লিখিয়ে নিতে চাইছেন যে শ্রমিকদের হাতে আপনারা মিল পরিচালনার ভার ছেড়ে দিন। লাভ লোকসান যাই হোক, তারা চালাবে এবং তার জন্য আপনারা অন্ততঃ বাধা সৃষ্টি করবেন না। যেহেতু তিনি একজন ডাইরেক্টার, তাঁর কাছেও শ্রমিকরা গেছে। আমি তাঁকে বার বার বললাম, আজকে বিধানসভার অধিবেশন আছে, যদি আসতে চান তাহলে আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে গিয়ে বলতে পারি এবং অন্যান্য সংশ্লিষ্ট দপ্তরের কাছে গিয়ে বলতে পারি এবং আপনাকে নিয়ে আসার জন্য যে ব্যবস্থা করা সম্ভবপর হয়, সেটা আমরা করতে রাজী আছি। উনি বললেন—আমি পুলিশের কোন রকম সাহায্য নেবনা এবং লিখে দিতে রাজী আছি কিন্তু এটা লিখে দেবনা সর্ত্ত সাপেক্ষে। লিখে দিতে রাজী আছি যে সরকারের যদি কোন পরিকল্পনা থাকে এবং সেই পরিকল্পনা সরকার যদি অনুমোদন করেন তাহলে। তিনি এটা ঠিকই বলেছেন। কিন্তু আজকে এখানে ইণ্ডাষ্ট্রী মিনিষ্টার নাই, সুতরাং তিনি তাঁর সঙ্গে যোগাযোগ করার চেষ্টা করেছেন, কিন্তু তিনি পাননি। তিনি লেবার মিনিষ্টারের সঙ্গে যোগাযোগ করার চেষ্টা করেছেন এবং গভর্ণমেন্ট পক্ষ

থেকে যে সমস্ত ব্যবস্থা অবলম্বন করার, সেই সমস্ত করার জন্য গভর্ণমেন্ট তৈরী। তিনি যদি সেই ব্যবস্থা গ্রহণ না করে নিজে বাড়ী থেকে বেরোতে না চান বা ওয়ার্কারদের ফেস্ করতে না চান, তাহলে আমরা কি করতে পারি?

[2-40—2-50 p.m.]

**শ্রীজ্যোতি বসু ঃ** নলিনাক্ষবাবু আজকে সকালে বোধ হয় সাড়ে আটটার সময় আমাকে ফোন করেছিলেন। এই ঘটনা নিয়ে কিছু শ্রমিক এখানে এসেছিলেন। তিনি সেই মিলের ডাইরেক্টার, এবং মিল বহুদিন ধরে বন্ধ আছে। উনি বললেন শ্রমিকরা এইসব দাবী করছে। আমি ওঁকে বললাম শ্রমিকদের সংগে কথা বলে তাদের এখানে নিয়ে আসুন, কারণ গভর্ণমেন্ট থেকে এটা দেখা হচ্ছে বলে আমি শুনেছি।

আমাদের ইণ্ডাষ্ট্রিস ডিপার্টমেন্ট রয়েছে তাঁরা এটা দেখতে পারেন। এই ব্যাপারে বোম্বেতে লেখা হয়েছে এবং একটা এক্সপার্ট বডি রয়েছে যারা দেখছেন যদি আমরা ব্যাঙ্ক গ্যারান্টি দেই তাহলে ওই মোহিনী মিল চালু হতে পারে কিনা। অর্থাৎ সমস্ত ব্যাপারগুলো নিয়ে একটা তদন্ত হচ্ছে। কিন্তু শ্রমিকরা বলছে আমরা গভর্ণমেন্ট বুঝিনা, ওতে দেরী হবে। তাদের বক্তব্য হচ্ছে আপনি এটা লিখে দিন এবং আমাদের প্রভিডেন্ট ফাণ্ডে যে লক্ষ লক্ষ টাকা রয়েছে সেটা দিয়ে আমরা এটা চালাব। নলিনাক্ষবাবু যখন রাইটার্স বিল্ডিংস্-এ ফোন করেন তখন আমি তাঁকে বললাম আপনি যদি বলেন তাহলে আমি পুলিশ পাঠাই আপনাকে নিয়ে আসবার জন্য। তিনি বললেন দরকার নেই। তবে এখন পর্যন্ত তিনি যখন আসেননি তখন বুঝতে পারছি বোধহয় কোন ফল হয়নি। তবে আমার সঙ্গে তাঁর কথা হয়েছে এবং আমি তাঁকে বলেছি পুলিশ কমিশনারকে বলা রয়েছে যখনই আপনি বলবেন তখনই পুলিশ গিয়ে আপনাকে নিয়ে আসবে। আমি আপনাদের কাছে এটুকু পরিস্কার করে দিতে চাই যে, যখনই তিনি আমাকে বলেছেন তখনই আমি আমাদের যেটুকু করনীয় তা করেছি। আমি জানিনা শ্রমিকদের লিডার ওখানে কে রয়েছেন। তবে আমি মনে করি ওখানে ওই রকমভাবে থাকলে কিছু ফল হবেনা এবং ওইরকমভাবে কিছু লিখে দিলেই তাতে কারখানা চলেনা। আমাদের সঙ্গে যদি দুপক্ষ আলোচনা করেন তাহলে ভাল হয়। কিছুদিন আগে ওঁদের একজন প্রধান ডিরেক্টর আমাদের কাছে এসেছিলেন এবং বললেন আমরাও চাই কারখানা চলুক। ব্যাঙ্ক গ্যারান্টী যেটা চাওয়া হচ্ছে সেটা আমরা সরকার পক্ষ থেকে দিতে পারছিনা যতক্ষণ পর্যন্ত না এই সমস্ত বিষয়ের ফয়সালা হচ্ছে এবং এটা খুব সহজ ব্যাপারও নয়। শ্রমিকদের যে পরিকল্পনা রয়েছে যেটা এখন নূতন শুনছি সে সম্বন্ধে আমাদের সঙ্গে আলোচনা হওয়া দরকার। যাহোক, আমি নলিনাক্ষবাবুর বাড়িতে টেলিফোন করছি এবং দেখছি কি অবস্থা হয়েছে এবং এটুকু বলতে পারি যে ব্যবস্থা করা দরকার সেটা আমরা করব।

**শ্রীসিদ্ধার্থ শংকর রায় ঃ** স্যার, এটা একটা পয়েন্ট অব প্রিন্সিপল এবং জ্যোতিবাবু যেকথা বললেন সেটা ঠিকই। কিন্তু আমার কথা হচ্ছে, ধরুন, মিঃ সান্যাল সহি করে দিলেন এবং তিনি সহি করতে রাজী হয়েছেন যে, হ্যাঁ, নিয়ে নিন সাবজেক্ট টু দি এ্যাপ্রুভাল অব দি গভর্ণমেন্ট।

কিন্তু কথা হচ্ছে শেয়ারহোল্ডাররা হচ্ছেন আসল বডি। আমি স্যার, ওয়ার্কারদের স্বপক্ষে বা বিপক্ষে কিছু বলছিনা, আমার বক্তব্য হচ্ছে আজকে বাংলাদেশে কি এই অবস্থা হয়েছে যে, বিধানসভার সদস্যকে হাউসে আসতে হলে পুলিশ প্রোটেকসনে আসতে হবে? আমি শুধু এটুকুর উত্তর আপনার মারফত চাচ্ছি।

**শ্রীযতীন চক্রবর্তী:** ওয়ার্কারদের উপর যদি জুলুম করা হয় তাহলে আপনাকেও ঘেরাও করা হবে। ওয়ার্কারদের উপর যদি জুলুম করা হয় তাহলে তিনি সিদ্ধার্থ শংকর রায় হোন, আর পীযুষকান্তি মুখার্জীই হোন আমি মন্ত্রী হয়ে বলছি আমি দাঁড়িয়ে থেকে তাঁর বাড়ী ঘেরাও করব।

( নয়েস এ্যাণ্ড ইন্টারাপসন্স )

**শ্রীসিদ্ধার্থ শংকর রায়:** স্যার, একজন উকিল এসে বললেন উনি বহরমপুর ব্যাঙ্কের টাকা ওভার ড্রাফট নিয়েছিলেন কিন্তু এখনও শোধ দেননি।

**শ্রীবিজয় সিং নাহার:** আমি এ সম্পর্কে প্রটেক্শন চাইছি। উনি বলেছেন যে মন্ত্রী হয়ে আমি বাড়ী পুড়িয়ে দেবো।

**শ্রীজ্যোতি বসু:** না, উনি তা বলেননি।

**মিঃ স্পীকার:** উনি বলেছেন যে বাড়ী ঘেরাও করবো।

**শ্রীযতীন চক্রবর্তী:** আমি আবার বলছি, আমি এই কথা বলেছি যে—আমার সে সৎসাহস আছে, আমি কি বলেছি, আমি বলেছি এবং আবার বলছি যে বাড়ী আমি ঘেরাও করবো।

**শ্রীবিজয় সিং নাহার:** আপনি এই সমস্ত এ্যালাও করছেন ?

**মিঃ স্পীকার:** আমি এ্যালাও করছি না, যাহোক, আপনাদের কথা শুনলাম এবং ওঁদের কথাও শুনলাম, এরপর আমার বক্তব্য এক্ষুনি আমি রাখছি।

**শ্রীজ্যোতি বসু:** মিঃ স্পীকার, আপনার বক্তব্য রাখবার আগে আমি শুধু একটা কথা বলতে চাই যে শ্রীসিদ্ধার্থ শংকর রায় মহাশয় বলেছেন যে এমন কি অবস্থা যে পুলিশ প্রটেকশনে এখানে কোন এম. এল. একে আসতে হবে, বাংলাদেশের এই অবস্থা কি, তিনি জানতে চেয়েছেন, এটা সেই অবস্থা না, একটা ঘটনা হয়েছে, নলীনাক্ষবাবু যদি চাইতেন, এখানে সেইভাবে কাজ হতো। আমি তাঁকে কি সাহায্য করতে পারি, আমাকে যখন বলা হয়েছে, আমার নাম করা হয়েছে, আমি তখন বলেছি যে কি সাহায্য তাঁকে আমি করতে পারি, তাতে এত উত্তেজিত হবার কিছু নেই। আমি শুধু এটুকু বলতে চাই যে আমরা সদস্য হওয়া সত্ত্বেও যখন বিরোধীদলে ছিলাম—আমি আজকে পুলিশের সাহায্যে ওনাকে আনতে চেয়েছি, কিন্তু তখন পুলিশের সাহায্য নিয়ে ২।। বছর বিনা বিচারে আমাদের কারারুদ্ধ করে রাখা হয়েছিল, তখন সিদ্ধার্থবাবু ছিলেন, তাঁর এই জিনিস জানা উচিত।

**শ্রীসিদ্ধার্থ শংকর রায়:** কংগ্রেসের নেতাদের যখন ৪।। বছর জেলে রাখা হয়েছিল, ১৯৪২ সালের মুভমেন্টে, উনি তখন ঘুরে বেড়াচ্ছিলেন ইংরাজের দালাল হিসাবে—আপনি তো তখন পুলিশকে সমর্থন করেছিলেন।

**শ্রীজ্যোতি বসু:** সিদ্ধার্থবাবু ইংরাজের দালালী করেছিলেন ১৯৪২ ৪৪ সালে, ইংরাজের পা চাটছিলেন বিলাতে বসে বসে প্রতিটি মুহূর্তে।

**শ্রীসিদ্ধার্থ শংকর রায়:** এখন আপনারা প্রানের ভয়ে নেতাজীর নাম করে বেড়াচ্ছেন, তখন নেতাজীকে কুকুর বলেছেন, আপনারা আবার দেশ প্রেমের কথা বলতে আসেন, গুণ্ডার রাজত্ব চালাচ্ছেন।

**শ্রীমনোরঞ্জন হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একটু আগে আমাদের মাননীয় সদস্য শ্রীবিভূতি পাহাড়ী মহাশয় এর যে অভিযোগ, সেই অভিযোগ সম্পর্কে প্রিভিলেজ কমিটিতে ঘটনাটি প্রেরণ করতে চেয়েছেন, এ সম্পর্কে আমার কিছু বিরূপ ঘটনা জানা আছে, আপনি যখন এটাকে প্রিভিলেজ কমিটিতে দিয়েছেন।

( গোলমাল )

[2-50—3 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যখন ব্যাপারটা প্রিভিলেজ কমিটিতে দিয়েছেন তখন সেখানে নিশ্চয়ই এর আলোচনা হচ্ছে। কিন্তু সেই প্রিভিলেজ কমিটিতে আমি আমার বক্তব্য যাতে রাখতে পারি তার জন্য আমি আপনার কাছে নিবেদন করছি।

**শ্রীবিভূতি ভূষণ ঘোষ :** মাননীয় স্পীকার মহাশয়, এর পূর্বে আমাদের শ্রদ্ধেয় নেতা হেমন্ত কুমার বসু আপনার দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করেছেন। আমি অত্যন্ত শ্রদ্ধা সহকারে আপনার কাছে এই কথা বলছি যে আপনি অসহায়, আপনার প্রতিকারের ব্যবস্থা করবার উপায় নেই, কারণ আমরা দেখেছি এখানে অল্প বিস্তর অনেককে অপমানিত হতে হয়েছে—যাদের হওয়া উচিত নয়। এটাই যদি আমাদের রীতি বলে—আপনি স্বরাষ্ট্র মন্ত্রী কিংবা মুখ্য মন্ত্রীর কাছ থেকে আমাদের জানিয়ে দেন তা হলে আমরা চেষ্টা করবো আমাদের নিজেদের বাঁচার পথ নিজেদের নেবার জন্য। কারন আমরা মনে করি আটকে রাখবার অধিকার একমাত্র ওদের নেই, আটকে রাখবার অধিকার সকলেরই আছে। বাংলা দেশ কারো পৈত্রিক জমিদারি নয়। বিধান সভার সদস্য রাস্তা দিয়ে যাচ্ছে, একদল গুণ্ডা একটা দলের নাম করে তাঁকে ৮ ঘণ্টা আটকে রেখেছে। আমি জিজ্ঞাসা করতে চাই এটা কোন জঙ্গলের রাজত্বে বাস করছি? এটা কি তুঘলকের রাজত্ব যেখানে মানুষের অধিকার থাকবে না? আমরা যদি হরেকৃষ্ণবাবুকে আটকে রেখে দিই?

( **শ্রীমনোরঞ্জন হাজরা :** এটা absolutely false, এটা ঠিক নয় )

**শ্রীবিভূতি ভূষণ ঘোষ :** আমাকে উত্তেজিত করবেন না, এটা কারো পৈত্রিক জমিদারী নয়। আমি আপনার কাছে জিজ্ঞাসা করতে চাই, আপনি স্বরাষ্ট্র মন্ত্রীকে জিজ্ঞাসা করুন, আমি জানি তিনিও অসহায়, তিনিও তাঁর দলকে তাঁর বাগে রাখতে পারছেন না, আমি জানি তিনি ভদ্রলোক, আমি তাঁর চেয়ে বড় মানুষ না হতে পারি কিন্তু বিধান সভার সদস্য হিসাবে তাঁর কাছে বিচার চেয়েছি কিন্তু ৩।৪ দিন ধরে তিনি মনে করেন নি তাঁর একটা কিছু উত্তর দেবার। আমিও সেদিন এই বিভূতি পাহাড়ী যে কথা বললেন, এসে ফিরে গেছি আমি জানলাম যে জনতা এসেছে, অতএব তাদের অনুরোধ বা তাদের নির্দেশ মানতে হবে সেজন্য ফিরে চলে গেলাম। কিন্তু আমাকেও একদিন ওরা কিছু দিন আগে হেনা গাঙ্গুলীর অবস্থা করতো। একলা অন্ধকারে একটা বাচ্চা ছেলে সঙ্গে আছে, নিরস্ত্র অবস্থা ওরা সেই চেষ্টা আমাকেও করেছিলো। আমি এই কারনে পরিষ্কার হতে চাচ্ছি যে, আমাদের প্রোটেকসানের জন্য এই রকম কি পাল্টা আঘাত আমরা হানবো? তাতে কি আমাদের যুক্তফ্রন্ট সরকার গড়গড় করে সুন্দর ভাবে এগিয়ে যাবে? আমরা যারা এর বিরুদ্ধে বলবো তারা সব জোতদার, ফ্যাক্টরীর দালাল। সান্যাল মহাশয় না হয় ডিরেক্টার, কিন্তু কৃপাসিন্ধু সাহা কি ফ্যাক্টারীর মালিক না জোতদার না দালাল যে তাকে আটকে রেখে অশালীন অশোভন, বর্বর জানোয়ারের মত তার উপর ব্যবহার করা হয়েছে? কিসের জন্য? শম্ভু ঘোষ মহাশয় পুলিসকে বলেছেন, আমাদের ছেলেরা গেছে তখন পুলিস তার বিরাট বাহিনী নিয়ে নাকি তাকে উদ্ধার করেছে। আমি জানতে চাই আপনি যে ব্লু কার্ড দিয়েছেন ওর কি কোন মূল্য নেই? ওটা কি কুড়ানো কাগজের মত? যদি আমাদের নিজেদের প্রোটেকসান না থাকে তাহলে সাধারণের প্রোটেকসান কি করে থাকবে?

তাই আমি স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করবো যে তিনি শুধু স্বরাষ্ট্র মন্ত্রী নন তিনি ওদের দলের নেতা, এই ভাবে যদি মানুষকে তার অধিকার থেকে বঞ্চিত করবার চেষ্টা করা হয়, গণতান্ত্রিক আন্দোলনকে রুদ্ধ করে দেবার চেষ্টা করা হয় তাহলে সেটা স্তব্ধ থাকবে না সেটা অন্য খাতে বইবে. পাল্টা আঘাত হানবে, সেই পাল্টা আঘাতের জন্য ওদেরও তৈরী থাকতে হবে।

**শ্রীজ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু এইটুকু বলতে চাই যে উনি আমার কাছে দুটা ভাগে জানতে চেয়েছেন তার একটা হচ্ছে পার্টির নেতা আর একটা হচ্ছে স্বরাষ্ট্র মন্ত্রী হিসাবে। আমি স্বরাষ্ট্র মন্ত্রী হিসাবে আগে বলে নিই। আমি যখন পাণ্ডুয়া থেকে আসছিলাম, সেখানে আমাদের একটা মিটিং ছিল, তার আগে আমি সিউড়ি থেকে রওনা হয়েছিলাম কাগজ পড়িনি, পথে বর্ধমানে বসুমতির ফ্রন্ট পেজে দেখলাম বিভূতিবাবু যা বলেছেন কৃপাসিন্ধুবাবুকে আটক করে রাখা হয়েছে। যখন অবধি খবরের কাগজে সংবাদ গেছে তখনও তাঁকে উদ্ধার করা যায় নি, পুলিস রওনা হয়েছে ইত্যাদি। তার পরে ডি, এম, এর সঙ্গে কথা বলে, এস, পির সঙ্গে কথা বলে ঘটনাটা জানলাম. আমাকে ডি, এম বললেন যে আমরা খবর পেয়ে সেখানে গিয়েছিলাম, গিয়ে কৃপাসিন্ধুবাবুর সঙ্গে দেখা হয় এবং তাঁকে আমরা জিজ্ঞাসা করি আপনাকে কি কেউ আটকে রেখেছে, আপনাকে কি কিডন্যাপ করে রাখা হয়েছে ? কারন কিডন্যাপের সংবাদ ডি, এম, পেয়েছিলেন এবং কলকাতা থেকে কেউ খবর দিয়েছিলো, কৃপাসিন্ধুবাবু বললেন পুলিসের সাহায্যের কোন ব্যাপার নয়, আমি এদের সঙ্গে আলোচনা করছি। ডি, এম, এই কথা শুনে স্বাভাবিক ভাবে আর কিছু তাঁর করণীয় কর্তব্য আছে বলে মনে করলেন না, তিনি চলে আসেন। এই খবর ডি, এম আমাকে দিয়েছেন, এটা সত্য কি অসত্য বলতে পারবো না। আর দ্বিতীয় কথা হচ্ছে এখানে অনেক কথা বলা হলো আমি তার মধ্যে যাব না কংগ্রেসের সুবিধা করে দেবার জন্য, সে সব আমাদের নিজেদের আলোচনা, আমরা নিজেরা নিজেদের আলোচনা করবো। বিভূতিবাবু উত্তেজিত হতে পারেন কিন্তু উত্তেজিত হওয়া আমার স্বভাব নয়। সেই রাজনৈতিক যা অবস্থা হয় তার মোকাবিলা করবার মত ক্ষমতা বাংলা দেশের জনগণ রাখেন।

**শ্রীকৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা কথা আছে সেটা হচ্ছে এই যে স্বরাষ্ট্র মন্ত্রী যে বক্তব্য এখানে রেখেছেন জেলা শাসক সম্পর্কে সেটা সম্পূর্ণ অসত্য। কারন জ্যোতিবাবু হয়ত তাঁর কাছ থেকে যা শুনেছেন সেটাই রেখেছেন। ঘটনা ঘটে যাবার পর পুলিস যখন আমাদের কাছে এসেছিল তখন আমাদের এই জাতীয় কথাবার্তা জিজ্ঞাসা করে নি। আমরা বলেছিলাম এই জিনিসটা করেছে, সেই সময় আমাদের বিভিন্ন হাজার হাজার কর্মী যখন লরি বাসে করে এসে পড়ে তখন এই সংবাদ পেয়ে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির গুণ্ডারা ভয় পেয়ে ছেড়ে দিতে বাধ্য হয়। আমাদের ক্রীড়া মন্ত্রী, শম্ভু ঘোষ ও অন্যান্য নেতারা সেখানে উপস্থিত হন সেই অবস্থায় তারা ছেড়ে দিয়েছে। কাজে কাজেই হরেকৃষ্ণবাবু বলেছেন পুলিস উদ্ধার করেছে সেটা ঠিক নয়। পুলিসের প্রয়োজন, পুলিসের সাহায্য আমাদের দরকার হয় নি।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঘটনাটি নিয়ে যে ভাবে স্বরাষ্ট্রমন্ত্রী বিবৃতি দিলেন সেটা দুঃখজনক ও অসত্য ভাষণ। কৃপাসিন্ধু সাহাকে জোতদারের সঙ্গে জোট হয়ে কতকগুলি গুণ্ডা যারা সি, পি, এমের তারা আটক করে রেখেছিল। তারপরে যখন এই খবর এস, পি, ও ডি, এম পান তখন শুনলে অবাক হয়ে যাবেন যে তারা কোন ব্যবস্থা অবলম্বন করেন নি, তাঁরা স্পটে যান নি, পরামর্শ করবার জন্য রাইটার্স বিল্ডিংএ এসেছিলেন। তারা স্পটে যাবার প্রয়োজন বোধ করেন নি।

উল্টো আমরা জানি এইভাবে সি, পি, এম-এর গুণ্ডা রাজত্ব চলছে। তার প্রত্যুত্তোর আমরা জানি পুলিশ দপ্তর-এর সাহায্য নিয়ে বা স্বরাষ্ট্র দপ্তরের সাহায্য নিয়ে সম্ভব নয় এবং পাঁচ হাজার মানুষ

যখন ভাণ্ডারদিহি গ্রামে যায় তখন তারা পালিয়ে যায়। স্বরাষ্ট্র মন্ত্রী অসত্য কথা বলে যেভাবে প্রকৃত ঘটনাকে বিকৃত করছেন সেটা দুঃখজনক।

*[3—3-30 p.m.]*

**শ্রীনেপালচন্দ্র রায় :** যতীনবাবু যে সিদ্ধার্থবাবুর বাড়ী পুড়িয়ে দেব বলেছেন সেটার ব্যাপারে কি করলেন ?

**শ্রীযতীন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনেছেন আমি কি বলেছি। আমি একথা বলেছি, সেটা আবার বলছি যে, যে কেউ হক এমন কি সিদ্ধার্থবাবু বা পীযুশ মুখার্জী— ওঁরা দুজনেই তখন দাঁড়িয়েছিলেন, ওঁরা যদি শ্রমিকদের উপর কোন রকম·········

**শ্রীসিদ্ধার্থ শংকর রায় :** অসত্য কথা বলছেন, শ্রমিকদের বিরুদ্ধে আমি কোন কথা বলি নি, একটা কথাও বলি নি। আমি বলেছি বহরমপুর ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে টাকা শোধ দেন নি। বিধবাদের সর্বনাশ হয়ে যাচ্ছে। আপনি সে টাকা শোধ দিন। শ্রমিকদের বিরুদ্ধে কিছু বলি নি। আপনি সেই টাকা শোধ করুন। হাইকোর্টের সারটিফায়েড কপি আছে। মন্ত্রী সে'জ বসে আছেন। মন্ত্রী হিসাবে যে টাকা বেতন পান, সেই টাকা বহরমপুর ব্যাঙ্কে দিন না।

( নয়েজ এণ্ড ইনটারাপসান )

**শ্রীযতীন চক্রবর্তী :** আমি বলেছি শ্রমিকদের উপর যদি কেউ জুলুম করে আমি মন্ত্রী হয়েও সেই শ্রমিকদের নিয়ে ঘেরাও করবো।

**মিঃ স্পীকার :** যদি সেরকম কিছু বলে থাকেন যতীনবাবু যেকথা বলা হচ্ছে তাহলে সেটা উইথড্র করবেন। If the record shows any insult or incitement to any honourable member of this House, you, as a Parliamentary Minister, or whoever he may be, must apologise.

**শ্রীযতীন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে দলের তরফ থেকে মন্ত্রী হয়েছি তাতে বলব যে শ্রমিকদের উপর যে কেউ অত্যাচার করবে আমি ঘেরাও করবো মন্ত্রী হিসাবে। আপনি রেকর্ড দেখে বলবেন।

**Mr. Speakar :** I don't want to be unfair to any one. I will certainly consult the proceedings and the records and see what you have actually said. But in spite of that fact, for a Minister to say in the open House to another honourable member, whichever party he may belong to, that "I will gherao you" is an insult.

**শ্রীযতীন চক্রবর্তী :** আমি শ্রমিকদের স্বার্থরক্ষার কথাই বলেছি।

( নয়েজ এণ্ড ইনটারাপসান। )

**মিঃ স্পীকার :** শ্রমিকদের স্বার্থ আমরা দেখব, শ্রমিকদের বিরোধী আমরা নই, কিন্তু শ্রমিকদের স্বার্থ দেখতে গিয়ে আপনি সদস্যদের incite করবেন এ ক্ষমতা আপনার নেই। Please do not dictate anything to me. I am strong enough to protect the dignity of the House and I know how to protect it.

(At this stage the House was adjourned for 2' minutes )

**After adjournment**

[3-30—3-40 p.m.]

**শ্রীনেপালচন্দ্র রায় :** স্যার, Tiffin-এর আগে আমি যে কথাটা জানতে চেয়েছিলাম যে

তীনবাবু সিদ্ধার্থবাবুকে বলেছেন তিনি তাঁর বাড়ীঘর পুড়িয়ে দেবেন। মন্ত্রী হিসাবে তিনি কি ঠিক করেছেন? ঘেরাও করবেন, বাড়ীঘর পুড়িয়ে দেবেন ইত্যাদি কথা আপনি তাঁকে withdraw করার জন্য ruling দিয়েছেন তার কি হল?

**শ্রীসন্তোষকুমার রায়:** স্যার, আমাদের এই সভায় বলা হয়েছিল যে মুখ্যমন্ত্রী এবং উপমুখ্যমন্ত্রীর মধ্যে যে পত্রালাপ হয়েছিল তার copy আমাদের দেওয়া হবে, কিন্তু এখনও পর্যন্ত আমরা তা পেলাম না?

**শ্রীযতীন চক্রবর্তী:** ওটা print করে যত তাড়াতাড়ি হয় আমরা তা দেব।

**মিঃ স্পীকার:** Mention-এ অনেকের নাম আছে। এবং অনেকে বলবেন। কিন্তু আজ দেরী হয়ে গেছে। আজ অনেকগুলি laying আছে। আজ যদি mention বাদ দেন তাহলে এগুলো কাল হবে। সেজন্য আমি অনুরোধ করছি যদি সকলে এতে রাজী হন তাহলে আমি পরবর্তী business ধরব।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী:** স্যার, শনিবার রাত্রি ৮ টার সময় শ্রীরামপুরের মহেশ এলাকায় একটা দোকান থেকে একজন স্থানীয় যুবককে ৮ জন পুলিশ মুখে কাপড় গুঁজে তাকে bodily তুলে নিয়ে মহেশ ফাঁড়িতে নিয়ে যায় এবং তাকে মারতে আরম্ভ করে। সে একটু জল চায় কিন্তু জলের পরিবর্তে তার মুখে এমন কুৎসিত জিনিস দেওয়া হয় যা এই সভায় বলা যায় না। মারতে মারতে সে অজ্ঞান হয়ে যায়। তারপর তাকে জীপ গাড়ীর পা-দানিতে বসিয়ে নিয়ে যাওয়া হয় এবং শ্রীরামপুর হাসপাতালে নিয়ে গিয়ে তার কাছ থেকে কোন এজাহার নেওয়া হয় নি; আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীকে জানাচ্ছি যে একে হাসপাতাল থেকে সরাসরি court-এ নিয়ে গিয়ে Magistrate-এর সামনে এর যেন এজাহার নেওয়া হয়। আর পুলিশ এই যে বেআইনী কাজ করছে তার জন্য সংশ্লিষ্ট মহেশ ফাঁড়ির এবং শ্রীরামপুর থানার O. C.কে যেন transfer করা হয়।

এবং যে কথাটা আমি আপনার মাধ্যমে বলতে চাইছি, জানাতে চাইছি, সেটা হচ্ছে এই রকম জঘণ্য ব্যাপার হবে কেন যে পুলিশ তারা সমস্ত দণ্ডমুণ্ডের কর্তা হয়ে যাবে এবং তারা এইভাবে একজন যুবককে নিয়ে যাবে। আমি যেটুকু কারণ জানতে পেরেছি, পুলিশের সঙ্গে ছেনতাই পার্টির যে যোগাযোগ, লোহা ছেনতাই হয় শ্রীরামপুরের রেল লাইনের ধারে ধারে তাতে বাধা দেওয়ার জন্যে পুলিশের কাজে তার প্রতি এই রকম হিংসামূলক আচরণ করা হয়েছে। এবং তার মার একটি করুণ চিঠি আছে, এই চিঠিতে মা বলেছেন যে নাকে মুখে রক্তসহ হাসপাতালে তাকে সরান হয়েছে, তার শীর্ণ ছেলে সম্পর্কে মা বিশেষ উদ্বিগ্ন হয়েছেন। মায়ের চিঠি, মাননীয় স্পীকার, স্যার, আপনার কাছে দিচ্ছি, আপনি এটি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দেবেন।

**শ্রীসিদ্ধার্থ শংকর রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের সঙ্গে, গভীর দুঃখের সঙ্গে আমি এই সভাকে জানাচ্ছি যে মুর্শিদাবাদ এবং মালদা অঞ্চলে সাম্প্রদায়িকতার বিষ ভীষণভাবে ছড়িয়ে পড়েছে। ১৭ই ফেব্রুয়ারী ১৯৭০ সালে মুর্শিদাবাদে বকরিদের দিন দুটো গ্রামে, হরিহরপাড়া থানার দুটো গ্রামে, রামকৃষ্ণপুর এবং বেহেরিয়া গ্রাম আক্রান্ত হয় এবং দুটি গ্রামে অগ্নি সংযোগ করা হয় এবং লুঠপাট খুব বিশেষভাবে করা হয়। সেখানে হিন্দু এবং মুসলমান দু'জনই খুব ক্ষতিগ্রস্থ হয়। কিন্তু ১৮ই ফেব্রুয়ারী ১৯৭০ সালে একটা গুজব রটিয়ে দেওয়া হল বহরমপুর সহরে যে হিন্দুদের খালি মারা হয়েছে এবং তাদের জখম করা হয়েছে। তার ফলে ছোরা মারামারি সুরু হল, বিক্ষিপ্ত অনেক রকম ঘটনা ঘটলো এবং ১৯শে ফেব্রুয়ারী ১৯৭০ সালে জনসংঘের নেতৃত্বে একটা শোভাযাত্রা মুর্শিদাবাদ সহরে, বহরমপুর সহরে বার করা হল। সেখানে গভর্ণমেন্ট পাবলিসিটি ভ্যানএ যে গুজব রটেছিল যে ৪০ জন হিন্দুকে হত্যা করা হয়েছে সেটা প্রতিবাদ করার জন্যে সেই গভর্ণমেন্ট ভ্যান ঘুরে

বেড়াচ্ছিল এবং যেটা সত্য ঘটনা সেটা মানুষকে জানাবার চেষ্টা করছিল। সেই প্রসেশনে যাঁরা ছিলেন জনসংঘের নেতৃত্বে তাঁরা সেই ভ্যানটি আক্রমণ করে এবং তার ফলে সেই পাবলিসিটি ভ্যানের কাজ বন্ধ হয়ে যায়। তার ফলেই আরম্ভ হয় অগ্নি সংযোগ। নূতন বাজারে, খাগড়া বাজারে, খাগড়া বাজারে গ্র্যাণ্ড সাইকেল ষ্টোর্স, বেঙ্গল পেপার ট্রেডিং কম্পানী, ফলের দোকান এবং বিভিন্ন আরো ছোট ছোট দোকান সেখানে সমস্ত অগ্নি সংযোগ করা হল, সাম্প্রদায়িকতার বিষে পরিপূর্ণ হয়ে গেল বহরমপুর সহর। ৪টার সময় সেদিন কারফিউ করা হয়। ২০ তারিখে কারফিউ থাকা সত্বেও ষ্ট্যাবিং কেসেস হয়েছে এবং ২১শে ফেব্রুয়ারী ১৯৭০ সালে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুক্রামা হোটেল বলে একটি হোটেল মোহিত শেখের, আমাদের ডেপুটি লিডার আবদুস সাত্তার সাহেবের ঠিক বাড়ীর সামনেই, সেই হোটেলটি আক্রমণ করার চেষ্টা করা হয় কিন্তু সেদিন কিছু করতে পারেনি। ২২শে ফেব্রুয়ারী ১৯৭০ সাল অর্থাৎ কিনা কাল রাত্রি ১০-১৫ মিনিটে সেই হোটেল আবার আক্রান্ত হল, পুলিশ মাত্র ৫০ হাত দূরে ছিল তারা কিছু করলোনা। সেই আক্রমণ হবার পূর্ব্বে, ৫ মিনিট পূর্ব্বে ডি, এম, এবং এস, পি, সেই ঘটনাস্থলে এসেছিলেন এবং আমাদের ডেপুটি লিডার আবদুস সাত্তার সাহেবের সঙ্গে কথাবার্তা হয়, তা সত্বেও, পুলিশ পিকেট থাকা সত্বেও সেই শুক্রামা হোটেল আক্রান্ত হল এবং আজকে আমরা শুনছি যে আমাদের ডেপুটি লিডার তাঁর বাড়িও আক্রান্ত হবে। তাছাড়া আপনি দেখেছেন যে মালদা এবং মুর্শিদাবাদ থেকে এম, এল, এ,-রা এখানে উপস্থিত হতে পারছেনা, এই রকম অবস্থা। আমি আজকে বিধানসভায় কয়েকটি কথা রাখবার আগে বিরতির পূর্বে যতীনবাবুও খুব ক্ষেপেছিলেন, আমিও উত্তেজিত হয়েছিলাম কারণ যা ঘটছে বাংলা দেশে তার যে খবর আসছে আমাদের কাছে তারজন্য পরস্পর পরস্পরের প্রতি কথা বলেছি।

এখন প্রশ্ন হচ্ছে এর জন্য বলছিলাম বিধানসভার সদস্যরা তাঁরা যদি বিধানসভায় না আসতে পারেন তাহলে কি অবস্থা দাঁড়িয়েছে? তাছাড়া কমুনিয়্যাল টেনসান যেরকম টেনসান চলছে খালি মুর্শিদাবাদে নয়, মালদা, বামুনগোলা এবং আরো ৫টি গ্রাম থেকে হাজার হাজার মুসলমান তাদের বাড়ীঘর লুঠ হয়েছে, তাদের যা কিছু সম্বল ছিল তাও লুঠ হয়েছে, তারা গ্রাম ছেড়ে চলে গেছে এমনি ঘটনা ঘটছে। তারপর গাজোল থানায়, কালিয়াচক থানায় সেখানে লোকে তাদের গ্রাম ছেড়ে চলে যাচ্ছে। অধ্যক্ষ মহাশয়, এখানে পরিষদীয় মন্ত্রী আছেন, তাঁর কাছে আমরা ডিমাণ্ড করছি যে তিনি বলুন যে কমুনিয়্যাল টেনসান যা চলছে মুর্শিদাবাদ এবং মালদহে কোন আইন শৃঙ্খলা নেই, কোন আইন শৃঙ্খলা রাখা হচ্ছে না তার কি উত্তর দেবেন? সেখানে যারা ইনোসেন্ট লোক তাদের এ্যারেষ্ট করা হচ্ছে, যারা দোষী তাদের এ্যারেষ্ট করা হচ্ছে না এবং এই ঘটনা ঘটছে একটি বিশেষ রাজনৈতিক দলের নেতৃত্বে। স্যার, প্রণব সিংহ বলে একজন লোকের বাড়ীতে পেট্রোল বোম পাওয়া গেছে, তাকে আজ পর্যন্ত এ্যারেষ্ট করা হয়নি। আমরা কংগ্রেস দল থেকে ডিমাণ্ড রাখছি যে এবস্থা কিছুতেই সহ্য করা যায় না। আমরা সত্যসত্যই ডিমাণ্ড রাখছি যে ওঁরা বলুন আইন শৃঙ্খলা রাখতে পারবেন কিনা, এখনই মন্ত্রীদের কাছ থেকে তার উত্তর চাচ্ছি, এখনই আপনারা আর্মি কল করবেন কিনা। সেখানে যদি আর্মি কল করে প্যারেড না করান লোকে ভাববে আপনারা অরাজকতা আনছেন। আর্মি কল করে যদি আপনারা সাহায্য না নেন তাহলে ওখানে নিরাপত্তা আসবে না। আর্মি কল করে সেখানে দেখান যে আপনারা প্রকৃতপক্ষে শান্তি ফিরিয়ে আনতে ইচ্ছুক, আপনারা আইন শৃঙ্খলা বজায় রাখতে ইচ্ছুক। এর জবাব যদি এখনই না পাই তাহলে আমরা আজকে এই বিধানসভায় থাকবো না। আমাদের এর জন্য প্রতিবাদ করতেই হবে। আমরা এখনই জানতে চাই সরকারের পক্ষ থেকে তারা কি করতে চায়, কি করবে।

**শ্রীযতীন চক্রবর্তী:** আমরা কিছুই করবো না।

**শ্রীসিদ্ধার্থ শংকর রায়ঃ** স্যার, সরকারী তরফ থেকে পরিষদীয় মন্ত্রী বললেন কেউ কিছুই করবেন না। তাহলে সেই ভাল কথা, কেউ যদি কিছু না করেন তাহলে আমরা এখানে সভায় বসে ধাষ্টামো করার কোন মানেই হয় না।

**শ্রীযতীন চক্রবর্তীঃ** স্যার, উনি যদি বারে বারে এখানে মিথ্যা উক্তি করেন তাহলে আমরা কি করতে পারি।

**শ্রীসিদ্ধার্থ শংকর রায়ঃ** আমরা আশা করেছিলাম উপমুখ্যমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত থাকবেন। সকালে আমরা তাঁর সঙ্গে দেখা করেছিলাম, এই দাবী নিয়ে আমরা তাঁর সঙ্গে দেখা করেছিলাম। কিন্তু তাঁর উত্তরে আমরা সন্তুষ্ট হইনি। তাঁর সঙ্গে ঘরের ভিতরে যে কথা আলোচনা হয়েছে সেটা এখানে বলবনা। কিন্তু তার উত্তরে আমরা সন্তুষ্ট হইনি। আমরা জানতে চাই সরকারের কাছ থেকে সরকার কি করবেন, এই রকমভাবে যদি কম্যুন্যাল টেন্‌শান চলে তাহলে আমাদের এখানে বক্তৃতা করার কোন মানে হয়না। আমাদের ডেপুটি লীডার এই হাউসে আসতে পাচ্ছেন না। আমাদের সদস্যরা কেউ আসতে পাচ্ছেন না, তাহলে এই ধাষ্টামো করে লাভ কি স্যার। আপনি স্যার এই হাউস এ্যাডজোর্ণ করে দিন। মালদহ থেকে সদস্যরা আসতে পাচ্ছেন না, মুর্শিদাবাদ থেকে আসতে পাচ্ছেন না, নদীয়া থেকে আসতে পাচ্ছেন না। তাহলে এই হাউস চালিয়ে লাভ কি? তা ছাড়া অন্য দিকে ইনোসেন্ট লোকদের ধরা হচ্ছে একটা বিশেষ রাজনৈতিক দলের নির্দেশে, যারা দোষী তাদের কিছুই করা হচ্ছে না।

**মিঃ স্পীকারঃ** দেখি ওঁরা আসুন, তারপরে দেখব।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়ঃ** এখানে পরিষদীয় মন্ত্রী আছেন, তাঁর কাছে জানতে চাই যে তাঁরা এশিওরেন্স দেবেন কিনা। তাঁরা যদি এশিওরেন্স না দেন তাহলে আমরা এর প্রতিবাদ স্বরূপ এই সভাকক্ষ ত্যাগ করতে বাধ্য হব।

**শ্রীতরুনকান্তি ঘোষঃ** We want an answer immediately. মিলিটারী কল করা হবে কিনা এর উত্তর না পেলে আমরা সভাকক্ষ ত্যাগ করব।

**মিঃ স্পীকারঃ** আমিতো মিলিটারী কল করব না।

**শ্রীযতীন চক্রবর্তীঃ** স্যার, আজকে এখন এখানে মুখ্যমন্ত্রী এবং উপ-মুখ্যমন্ত্রী উপস্থিত নেই। আমি বার বার এই সভার দৃষ্টি আকর্ষণ করেছি যে কোন কিছু মেন্‌শন করার আগে সেটা যদি আমাকে জানিয়ে দেন যে কি ব্যাপারে মেন্‌শন করবেন, তাহলে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে জানিয়ে রাখতে পারি। এবং মন্ত্রী মহাশয় এই হাউসে আসবার আগে তিনি তাঁর উত্তর—এর ব্যাপার প্রস্তুত হয়ে আসতে পারেন। কিংবা এখানে যদি কলিং এটেনশন নোটিশ দেন তাহলেও তার জবাবে মন্ত্রী মহাশয় কিছু বলতে পারেন। কিন্তু মুস্কিল হচ্ছে এগুলি আমাদের কেউ আগে জানাননি। বহরমপুর যে সাম্প্রদায়িক দাঙ্গার কথা এখনি বললেন তাতে আমাদের কাছে যে খবর এসেছে তাতে তো দেখছি অন্য রকম খবর। সেখানে জনসংঘের সংগে কংগ্রেস হাত মিলিয়েছে এবং মিলিয়ে তারা এইসব সাম্প্রদায়িক দাংগা বাঁধাবার চেষ্টা করছে।

[3-40—3-50 p.m.]

**শ্রীবিজয় সিং নাহারঃ** আগে মন্ত্রীমহাশয় এসে বলবেন তিনি কি ব্যবস্থা করবেন; তাঁকে ডেকে পাঠান।

**শ্রীতরুনকান্তি ঘোষ :** এ সম্বন্ধে আগেই আমাদের বিরোধীদলের নেতা গিয়ে বলে এসেছে স্বরাষ্ট্র মন্ত্রীকে। আমরা জানতে চাই তাঁরা এই দাঙ্গাহাঙ্গামা দমনে মিলিটারী ডাকবেন কি না ?

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** বিরোধী দলনেতা মুর্শিদাবাদ মালদহের ঘটনার যে কথা তুলেছেন, আজকে আমি calling attention মেশানো সেই ব্যাপার সম্পর্কে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। তিনি আমাদের প্রতিশ্রুতি দিয়েছেন। এ সম্পর্কে তিনি একটা বিবৃতি দিবেন। তারপর কেন আবার সেই প্রশ্ন তোলা হচ্ছে ? আমি জোরের সঙ্গে বলতে চাই রামকৃষ্ণপুর বাহারিয়া ........

( গণ্ডগোল )

**কুমার জগদীশচন্দ্র সিংহ :** আপনি স্যার, স্বরাষ্ট্র মন্ত্রীকে ডেকে পাঠান।

**শ্রীবিজয় সিং নাহার :** ওঁরা চান গণ্ডগোল চলুক, আর তারা খুসী হয়ে বসে থাকুন।

**ডাঃ জয়নাল আবেদিন :** মুর্শিদাবাদ, মালদহ সর্বত্র এই রকম গণ্ডগোল হচ্ছে, পুলিশ কিছু করছে না।

**শ্রীপিযুষকান্তি মুখার্জি :** স্যার, আমরা স্বরাষ্ট্র মন্ত্রীর কাছ থেকে জানতে চাই—তিনি এই সম্পর্কে কি ব্যবস্থা অবলম্বন করবেন ? তাঁকে আপনি ডেকে পাঠান, সৈন্য-বাহিনী ডেকে তিনি প্রত্যেক লোকের নিরাপত্তার ব্যবস্থা করবেন কিনা এটা জানতে চাই।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** তাঁরা রামকৃষ্ণপুর বাহারিয়ার খবর কতটুকু জানেন ? ওঁরা সব মিথ্যা কথা বলছেন। বিরোধী দলের নেতা দায়িত্বহীনের মত যা খুসী বলে গেলেন। তাঁরা একটা সাম্প্রদায়িক হাঙ্গামা বাধাবার চেষ্টা করছেন এই সব উক্তি করে।

**মিঃ স্পীকার :** আমি আপনাদের বলছি চেঁচামেচি করে আপনারা আমাদের হাউসের বিজিনেস্ বন্ধ করতে পারবেন না। আপনাদের আইন মেনে চলতে হবে। যা খুসী তাই আপনারা কেউ করতে পারবেন না।

( গোলমাল...... )

**মিঃ স্পীকার :** আপনারা সবাই বসুন।

**শ্রীসিদ্ধার্থ শংকর রায় :** আমি জানতে চাচ্ছি এই রকম গুরুতর ব্যাপারে যেখানে সংখ্যালঘু মানুষরা নিরাপত্তা বোধ করছেন না সেখানে আপনি উপ-মুখ্যমন্ত্রীকে এখানে ডেকে পাঠাবেন কিনা। এ ব্যাপারে কি ব্যবস্থা হচ্ছে সেটা আমরা জানতে চাই। আমাদের ডেপুটি লীডারের বাড়ী আক্রান্ত হচ্ছে, তিনি এখানে আসতে পারছেন না এ সম্বন্ধে কি হবে ?

**Mr. Speaker :** I am not going to create any precedent in the House...... (noise and interruptions)......Please take your seat. Now, I shall have to carry on the business.

**শ্রীসিদ্ধার্থ শংকর রায় :** প্রিসিডেন্ট আছে।

**মিঃ স্পীকার :** না, আমি তা করতে পারব না।

**শ্রীসিদ্ধার্থশংকর রায় :** তাহলে স্যার, এই সরকারের অক্ষমতার বিরুদ্ধে যেখানে দেশের লোক নিরাপত্তা বোধ করছে না সেখানে এই বিধানসভায় ধাষ্টামো করতে আমরা রাজী নই। কাজেই এর বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে আমরা সকলে বেরিয়ে যাচ্ছি।

( এই সময় সমস্ত কংগ্রেস সদস্যরা সভাকক্ষ ত্যাগ করেন )

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী :** মাননীয় স্পীকার মহাশয়, আপনার কাছে আমার একটা নিবেদন আছে। সেটা হচ্ছে এই যে বহরমপুর এবং মুর্শিদাবাদে সামান্য ঘটনা ঘটার পর এইভাবে যদি সেটাকে এই হাউসে নিয়ে এসে আলোচনা করা হয় তাহলে তার রিপারকাসান বাইরে গিয়ে পড়ে। সেইজন্য আপনার মাধ্যমে আমি এটা জানাতে চাই যে উই মাষ্ট বি সামহোয়াট কেয়ারফুল। আমি অবাক হয়ে গেলাম বিরোধীদলের নেতা দায়িত্বসম্পন্ন লোক হয়ে এই রকম একটা কথা বলছেন। শুধু এখানে নয়, ইনটারনাসনাল ক্ষেত্রে আমরা র‍্যাকেকটেড হয়ে পড়ব। তার কারণ হচ্ছে পাকিস্তান রেডিও থেকে অলরেডি নানা ধরণের খবর বেরোতে আরম্ভ করেছে। সেজন্য আপনার মাধ্যমে আমি মাননীয় অপোজিসন লীডারকে বলব তিনি যেন দায়িত্বজ্ঞান সম্পন্ন কথাবার্তা বলেন। আমি মুর্শিদাবাদ থেকে আজই এসেছি, সেখানে এমন কিছু ঘটনা ঘটে নি যার জন্য আমাদের হকচকিয়ে যেতে হবে অথচ এই সব ব্যাপার নিয়ে এখানে আলোচনা হচ্ছে।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** স্যার, কথাটা যখন উঠেছে তখন আমি ওঁকে সমর্থন করে একথা বলতে চাই যে, যে ঘটনা ঘটেছে তা দুঃখজনক। বাহাবিয়া, রামকৃষ্ণপুর হোক, বহরমপুর হোক—২১৪টা লুটের ব্যাপার হয়েছে, ২১ জন লোক মারা গেছে, কিন্তু যেরকম তৎপরতার সঙ্গে সমস্ত সিচুয়েসনটাকে কনট্রোল করা হয়েছে তা অত্যন্ত প্রশংসনীয়। আপনি জানেন বহরমপুরে এই সামান্য ব্যাপারে ৪৮ ঘন্টা কার্ফিউ করে দেয়া হয়েছে। আমরা বরং বলেছি ৪৮ ঘন্টা কেন, ২৪ ঘন্টা হলেই তো হত। সেখানে ওঁদের দল এবং জনসংঘ এই রকম একটা দাঙ্গা সৃষ্টি করে আজকে যুক্তফ্রন্টের সামনে নূতন আর একটা বিপদ ডেকে আনা যায় কিনা তার জন্য চেষ্টা করছেন। কাজেই এখানে বিরোধীদলের নেতা রাজনীতি করে গেলেন, তিনি সাম্প্রদায়িকতার কথা, দাঙ্গার কথা, মানুষের দুঃখের কথা এবং জখমের কথা তুললেন, তারপর বেরিয়ে চলে গেলেন, আর কোন আলোচনা করলেন না—একি আশ্চর্যের ব্যাপার। এই কি দায়িত্বশীল বিরোধীদলের নেতার কাজ এইভাবে প্রশ্ন তুলে দিয়ে এখান থেকে বেরিয়ে চলে গেলেন? এতবড় সেনসিটিভ প্রশ্নের মীমাংসা কি এইভাবে হবে? কাজেই আপনি যদি এই সমস্ত জিনিসগুলি য়্যালাউ করেন তাহলে আমাদেরও এটা আলোচনা করার সুযোগ দিতে হবে। এটা শুধু আমাদের দেশ বা জেলার মধ্যে নয়, আমাদের দেশ এবং পাকিস্তান এই দুই দেশের মধ্যে ভয়ংকর রকমের একটা ভুল বোঝাবুঝির সৃষ্টি হবে—আমি আশা করি আপনি সেটা হতে দেবেন না।

[3-50—4 p.m.]

(**Mr. Speaker :** Honourable members, I don't want to minimise any matter referred to by any honourable member. Having regard to some sort of importance of this matter I have accepted to-day the Calling Attention on the said matter out of 12 and the Home Minister is to reply the same on the day after to-morrow. The only difficulty that I feel is that it is not a very easy matter and it will be creating the worst precedent in the history of any legislature or of Parliament if honourable members only stand up and dictate terms to the Speaker on the point of threat. I tell you I am strong enough to resist any move just to dislocate the business of the House. I said that in proper time I would be communicating your feelings to the Minister and send for them and if they have got anything to say they will do so. But this did not appeal to them. What else could I do? They were insisting that the Minister should be brought down immediately but I cannot do that because I have to-day to open the General Discussion on the Budget which is a statutory obligation of this legislature and I cannot ignore that. They were asking for adjournment of the House. Why shall I adjourn the House at the dictation of anybody or any group of persons? I did not do it.)

**Now the next item is laying of Report by Shri Mohammed Amin.**

**Laying of Report.**

Administration Report of the Undertaking of the Calcutta Tramways Company Limited.

**Shri Mohammed Amin** : *Sir, I beg to lay the Administration Report of the Undertaking of the Calcutta Tramways Company Limited (July, 1968—December, 1969) with audited statements of accounts.*

**General Discussion on the Budget for 1970-71.**

**Mr. Speaker** : Is there anybody from the Opposition to open the discussion ? (Pause) No. Then I call Shri Amritendu Mukherjee.

**শ্রীঅমৃতেন্দু মুখার্জি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ এই বিধানসভার অধিবেশনে উপস্থিত করেছেন আমি তা সর্বান্তঃকরণে সমর্থন করছি। এই বাজেট বরাদ্দে ঘাটতি হয়েছে এই কথা ঠিক। এই ঘাটতি পূরণ করবার জন্য পশ্চিমবাংলা সরকার যে প্রচেষ্টা করেছেন তা প্রসংশনীয়। আমি একটি হিসাব করে দেখাব ১৯৬৮-৬৯ সালে রাজস্ব খাতে আয় ছিল ২২৪ কোটি ৩০ লক্ষ টাকা ১৯৬৯-৭০ সালে সেই আয় বৃদ্ধি পেয়ে ২২৬ কোটিতে দাঁড়িয়েছে। ১৯৭০-৭১ সালে যে আনুমানিক বরাদ্দ এই বাজেটে ধরা হয়েছে সেখানে ২৭৯ কোটি ৩১ লক্ষ টাকা আয় হবে ধরা হয়েছে। সুতরাং এর থেকেই বোঝা যায় পশ্চিমবাংলার যুক্তফ্রন্ট সরকার পশ্চিমবাংলার ঘাটতি বাজেট পূরণের জন্য সাধ্যমত প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন এবং সে প্রচেষ্টা অবশ্যই প্রসংশনীয়। কিন্তু তা সত্ত্বেও ঘাটতি আছে এবং সেই ঘাটতির কারণ অন্যত্র। দীর্ঘ ২৩ বছর কংগ্রেস শাসন এই ঘাটতির জন্য দায়ী। ভারতবর্ষের অর্থনীতিকে সাম্রাজ্যবাদী পুঁজিপতি দেশগুলির সঙ্গে বাঁধা হয়েছে এবং তাদের সাহায্যের উপর নির্ভরশীল করা হয়েছে। যখন সারা ধনতান্ত্রিক দুনিয়ায় ধনতন্ত্র যে কঠিন সংকটের মধ্যে পড়েছে তখন সাম্রাজ্যবাদীদের সহায়তায় ভারতবর্ষ এবং তার সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলায় ধনতন্ত্র গড়ে তোলার জন্য কংগ্রেসী শাসকরা নানা প্ল্যান পরিকল্পনা করেছেন। ইহার অনিবার্য্য ফল হয়েছে আমাদের দেশে ঘনীভূত অর্থনৈতিক সংকট।

আমাদের দেশে ধনতন্ত্র গড়ে তোলার অনেক প্ল্যান হয়েছে। তিনটি পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষ হয়েছে কিন্তু যতবারই পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষ হয়েছে কংগ্রেসী রাজত্বের আমলে, ততবারই তার ফল হয়েছে মুদ্রাস্ফীতি, পণ্যদ্রব্যের মূল্যবৃদ্ধি, বেকারী, বাণিজ্য সংকট এবং কৃষিসংকট সামগ্রিক অর্থনৈতিক সংকট। আর তার ফলে আজকে শুধু পশ্চিম বাংলায় নয় গোটা ভারতবর্ষে দেখা দিয়েছে এক নিদারুণ অর্থনৈতিক সংকট। স্যার, যদিও কেন্দ্রীয় সরকারের বাজেটের খবর এখনও জানা যায়নি—তবুও নিশ্চিত করে বলতে পারি সেই বাজেটের মধ্যে ভারতবর্ষের অর্থনৈতিক সংকটের প্রতিফলন অবশ্যই থাকবে। রেল বাজেটে আমরা দেখেছি সেটা সরকারের আণ্ডার টেকিং হওয়া সত্ত্বেও সেখানে সংকটের প্রতিচ্ছবি ফুটে উঠেছে। বিরোধিপক্ষের সদস্যরা হয়ত বলবেন এখানকার সংকটের জন্য দোষ যুক্তফ্রন্ট সরকারের। কিন্তু, স্যার, আমি বলব এই সংকটের জন্য দায়ী যুক্তফ্রন্ট সরকার নয়, এরজন্য দায়ী ভারতবর্ষের কংগ্রেস সরকারের অর্থনীতি পলিসি, রাজস্ব পলিসি। ভারতবর্ষে কংগ্রেস সরকার পুঁজিপতি, জমিদার ও সমস্ত কায়েমীস্বার্থের পরিপোষক যে অর্থনীতি বা রাজনীতি নিয়ে চলেছে তার ফলেই দেশে এই সংকট দেখা দিয়েছে। রাজ্যগুলিতে ও কেন্দ্রে বাজেট ঘাটতি তারই প্রতিফলন। আর এই সংকটের বোঝা দেশের জনগণের ঘাড়ে চাপাবার জন্য কেন্দ্রীয় সরকার ব্যবস্থা করছেন। পশ্চিমবাংলাকে তার

নিজস্ব ন্যায্য পাওনা থেকে বঞ্চিত করার জন্য কেন্দ্রের কংগ্রেস সরকার ব্যবস্থা করেছেন। স্যার, ৫ম অর্থ কমিশনও যে বরাদ্দ করেছেন তাতে আমরা দেখি প্রতি বছর বড় জোর ৩৪ কোটি টাকা পশ্চিম বাংলা পাবে। ১৯৬৯-৭০ সাল থেকে ১৯৭৩-৭৪ সাল পর্য্যন্ত এই ৫ বছরে পঃ বাঃ রাজ্যকে কেন্দ্রীয় করের অংশ দেওয়া হচ্ছে ২৯৬ কোটি ২৬ লক্ষ টাকা এবং সাহায্য বাবদ দেওয়া হচ্ছে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন মাত্র ৭২ কোটি ৬২ লক্ষ টাকা। সর্বসমেত ৩৬৯ কোটি ২৬ লক্ষ টাকা পঞ্চম অর্থ কমিশন আগামী ৫ বছরে দেবার জন্য সুপারিশ করেছেন। স্যার, আমরা দেখতে পাচ্ছি ৩৪ কোটি টাকার বেশী বছরে পশ্চিম বাংলা পাবে না। অথচ স্যার, আমরা জানি, পশ্চিম বাংলার পাট এবং পাটজাত শিল্প মারফত কেন্দ্রীয় সরকার যে আয় করেন সেই আয় সম্পূর্ণভাবে গ্রাস করেন কেন্দ্রীয় সরকার। 'গ্রাস' এইজন্য বলছি যে পশ্চিম বাংলার পাটচাষীকে এবং সাধারণ ব্যবসায়ীকে লুণ্ঠন করে কেন্দ্রীয় সরকার পশ্চিম বাংলার সোনার পাটের ফসলের মুনাফার অংশ কেন্দ্রের তহবিলে নেন। তারপরে স্যার, চা শিল্পের কথা বলব। বৈদেশিক মুদ্রা অর্জনকারী এই চা শিল্প বিদেশী প্রতিযোগীতায় দাঁড়িয়ে আছে। পশ্চিমবাংলার চা বিদেশের বাজারে বিক্রী হয়। তার থেকে যে বাণিজ্য শুল্ক আসে সেই শুল্ক যায় কেন্দ্রীয় সরকারের তহবিলে। কাজেই পশ্চিম বাংলার আয়ের যে সমস্ত উৎস আছে—শিল্প, বাণিজ্য এবং ব্যক্তিগত আয় বাবদ কর, বা আয়কর সেই সমস্ত থেকে টাকা গ্রাস করেন দিল্লীর কংগ্রেসী সরকার। আর এইভাবেই পশ্চিম বাংলার সমস্ত সম্পদ, মুনাফা ও আয়ের মোটা অংশ কেন্দ্রীয় কংগ্রেসী সরকার গত ২৩ বছর ধরে শোষণ বা লুণ্ঠন করেছেন। যার ফলে আজকে পশ্চিম বাংলার জনজীবনে সংকট এসেছে, সংকট এসেছে অর্থনীতির মধ্যে। এই অবস্থার প্রতিফলন হয়েছে পঃ বাঃ বর্ত্তমান বাজেটের মধ্যে। এই বাজেট ঘাটতির দায় দায়িত্ব কোনমতেই পঃ বাঃ যুক্তফ্রন্ট সরকারের উপর চাপানো যায় না।

[4—4-10 p.m.]

কংগ্রেস শাসনের ২২ বছরে ধনী আরও ধনী হয়েছে এবং গরীব জনসাধারণ গভীর সংকটে পড়েছে। এর বিরুদ্ধে পশ্চিম বাংলার জনসাধারণ যুক্তফ্রন্টের শাসনের আমলে, অল্প সময়ের মধ্যে হলেও, কঠিন সংগ্রাম সুরু করেছেন। এই সংগ্রাম চলেছে ও চলবে। পঃ বাঃ জনগণ দাবী করেছেন আয়কর থেকে বা আয়কর বাবদ পশ্চিম বাংলা থেকে যে টাকা কেন্দ্রে নিয়ে যাওয়া হয় কেন্দ্রের কংগ্রেস সরকারকে তার ৫০ ভাগ পঃ বাঃ রাজ্যকে দিতে হবে। তারা দাবী করেছেন পশ্চিম বাংলার জনসাধারণের জন্য, পশ্চিম বাংলার অর্থনৈতিক উন্নতির জন্য, পশ্চিম বাংলার অর্থনীতিকে পুনরুজ্জীবিত করার জন্য পাট এবং চা শিল্প থেকে যে আয় কেন্দ্রীয় সরকার করেন তার বেশীর ভাগ অংশ পশ্চিমবংগকে দিতে হবে। আজ যদি কেন্দ্র তা দিতেন তাহলে পশ্চিম বাংলার এই বাজেটে এই ঘাটতি হত না। এই বাজেটের প্রকৃত ঘাটতি হবে ১৫ কোটি টাকা। প্রারম্ভিক তহবিলে ২৫ কোটি টাকার ঘাটতি আছে। এটা আসলে ধরমবীরের আমলের। বাজেটে মোট ৪০ কোটি টাকা ঘাটতি হবে এই আশংকা রয়েছে। এই রকম একটা গরীব অর্থনৈতিক সংকটের মধ্যে পশ্চিম বাংলার জনজীবনকে ফেলে দেবার জন্য দায়ী কংগ্রেস শাসকদের নীতি। এটা হত না যদি দিল্লীর কেন্দ্রীয় সরকার পশ্চিম বাংলার প্রতি সুবিচার করতেন, পঃ বাঃ জনগণের পরিশ্রমে সৃষ্টি করা আয়ের ন্যায্য অংশ যদি পঃ বাঃ রাজ্যকে দিতেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম বাংলার দিকে দিকে পশ্চিম বাংলার শ্রমজীবী মানুষ, পশ্চিম বাংলার কৃষক জনতা, পশ্চিম বাংলার গনতান্ত্রিক মানুষ, পশ্চিম বাংলার ব্যবসায়ীরা পশ্চিম বাংলার সাধারণ শিল্পসংস্থাগুলি দাবী করেছেন পশ্চিম বাংলার হাতে আরও বেশী সম্পদ দিতে হবে। পঃ বাঃ জনগণ চায়—কেন্দ্রীয় সরকার পশ্চিমবংগের প্রতি ন্যায় বিচার

করুক। পঞ্চম অর্থ কমিশন কিছু দৃঢ়তার সঙ্গে চতুর্থ অর্থ কমিশনের বরাদ্দ ছাড়াও বেশী বরাদ্দ মঞ্জুর করেছেন। এটা সত্য। কিন্তু তাতে পশ্চিম বাংলার সমস্যা মিটবে না। তাই, আজ এই বাজেট আলোচনা করার সময়ে আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভাকে এবং এই বিধানসভার প্রত্যেক মাননীয় সদস্যকে বলতে চাই যে পশ্চিমবাংলার সাধারণ মানুষের যে দাবী করেছেন সেই দাবী পুরণের জন্য দিল্লীর কংগ্রেস সরকারের বিরুদ্ধে এক শক্তিশালী গণসংগ্রাম করা দরকার। আমাদের যুক্তফ্রন্টের যে ৩২ দফা কর্মসূচী আছে সেই কর্মসূচী নিয়ে যুক্তফ্রন্ট সরকার কাজ শুরু করেছেন। যুক্তফ্রন্টের এই কর্মসূচীর মধ্যে আছে যে পশ্চিম বাংলার হাতে আরও বেশী সম্পদ ও অধিকার দিতে হবে। পশ্চিম বাংলা চায় তার আর্থিক সম্পদের পূর্ণ সদ্ব্যবহার করার অধিকার। পশ্চিমবাংলা চায় সংবিধানে যে ক্ষমতা আছে, তার থেকে আরো বেশী সাংবিধানিক ক্ষমতা। সংবিধান সংশোধন করে সেই ক্ষমতা দিতে হবে এবং শুধু পঞ্চম অর্থ কমিশনের সুপারিশটুকুই পশ্চিমবঙ্গের এই সঙ্কট কাটিয়ে উঠার পক্ষে যথেষ্ট হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি উল্লেখ করতে চাই যে পাটশিল্প শ্রমিকরা নিজেদের আশু দাবীর সঙ্গেই সংগ্রাম সুরু করেছে কেন্দ্রীয় সরকারের পঃ বাঃ প্রতি বৈষম্যমূলক নীতির বিরুদ্ধে। পাট চাষীরা সংগ্রাম সুরু করেছেন পাটের ন্যায্য দামের জন্য এবং তার সঙ্গেই পঃ বাঃ প্রতি কেন্দ্রের অবিচারের বিরুদ্ধেও তারা লড়ছেন। ২ লক্ষ ৫০ হাজার শ্রমিক পাটকলের মালিকদের ইচ্ছার বিরুদ্ধে তাদের হাত থেকে কিছু দাবী দাওয়া আদায় করেছেন। আদায় করেছেন তাঁদের দাবী দাওয়া প্রায় ২ লক্ষ চা বাগানের মেয়ে এবং পুরুষ শ্রমিকরা। একদিকে কায়েমী স্বার্থের বিরুদ্ধে লড়ছে, তাদের দাবীদাওয়া আদায় করছে, অন্য দিকে তারা দাবী করছে যে পশ্চিম বঙ্গের জন্য আরও বেশী সম্পদ ও অধিকার চাই। যে পাট বা চা তারা মাথার ঘাম ফেলে তৈরী করে সেই পাট এবং চায়ের ন্যায্য প্রাপ্য তারা পশ্চিম বাংলার জন্য দাবী করেছে। যাতে পশ্চিম বাংলার অর্থনীতিতে এই টাকা আবার নিয়োগ করা যায়। যেন পশ্চিম বাংলার অর্থনীতিকে পুনরুজ্জীবিত করার জন্য সেটা ব্যবহার করা যায়। টেক্সটাইল বা সুঁতাকল-এর শ্রমিকরা, প্রায় ৭০ হাজার শ্রমিক সংগ্রামের মধ্যে দিয়ে তারা নিজেদের দাবী দাওয়া মধ্যেও এই দাবী করছে যে পশ্চিম বাংলায় অর্থনৈতিক সঙ্কট কাটিয়ে, পশ্চিম বাংলার সুঁতাকল এগুলিকে পুনরুজ্জীবিত করতে হবে ও পশ্চিমবঙ্গে যে বন্ধ সুঁতাকল আছে সেগুলিকে পুনরায় খুলতে হবে। তার জন্য কেন্দ্রের সাহায্য চাই। খানিকখণ আগে এখানে বিরোধীপক্ষের নেতা সিদ্ধার্থ রায় মহাশয় প্রশ্ন তুলেছিলেন ডঃ নলিনাক্ষ সান্যালকে শ্রমিকরা ঘেরাও করেছে। মোহিনী মিলের একজন অংশীদার হিসাবে উক্ত সান্যাল শ্রমিকদের ন্যায্য পাওনা স্বীকার করেননি। শ্রমিকদের বহুদিন ধরে বেকার করে রেখেছেন। আজ তারা দাবী করছে এই সুতাকল খুলতে হবে এবং সঙ্গে সঙ্গে তারা দাবী করছে যে পশ্চিম বাংলার সুতাকলগুলি সম্পর্কে কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক যে আচরণ তার আমরা প্রতিকার চাই। এই জন্যই শ্রমিকরা ডঃ সান্যালকে ঘিরে আছে। মাননীয় সিদ্ধার্থ রায় বলুন শ্রমিকদের কি জবাব দেবেন?

কেন্দ্রের কংগ্রেস সরকার পঃ বাঃ রাজ্যের প্রতি বৈষম্যমূলক আচরণ করছেন তার একটি দৃষ্টান্ত মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন বোম্বে এবং মহারাষ্ট্রের সুতাকলগুলি যে সাহায্য এবং সুযোগ পায় কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পশ্চিম বাংলার সুতাকলগুলি সেই সুযোগ সুবিধাগুলি পায় না। এইভাবে বৈষম্য চলছে। আজকে সুতাকল শ্রমিকরা এই বৈষম্যের বিরুদ্ধে দাবী তুলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সাড়ে তিন লক্ষ মেয়ে এবং পুরুষ শ্রমিক ঐক্যবদ্ধ হয়ে এই দাবী তুলেছেন এবং এই সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলায় যে সমস্ত ইঞ্জিনীয়ারিং শিল্প আছে তাদের লোন বা টাকা অনুদান দেবার ব্যাপারেও কেন্দ্রের কংগ্রেস সরকার যে প্রহসন হচ্ছে তার জন্য তারা টাকা পাচ্ছে না। যদি সেই টাকা দেওয়া হোত তাহলে বন্ধ

ইঞ্জিনীয়ারিং কারখানাগুলি চালু হতে পারতো। বেকার শ্রমিকরা কাজ পেতো। আজকে পশ্চিম বাংলার অর্থনৈতিক জীবন কিছুটা পুনর্জিবিত হতে পারতো এইভাবে। কিন্তু সেখানেও কেন্দ্রের কংগ্রেস সরকার বাধা সৃষ্টি করেছে। আজকে এই বৈষম্যের বিরুদ্ধে আমাদের লড়াই করতে হবে এবং এইভাবে যে সঙ্কট সৃষ্টি হয়েছে তার প্রতিকারের জন্য এবং পশ্চিম বাঙলার অর্থনৈতিক জীবনকে পুনর্জিবিত করার জন্য আমাদের অবশ্যই ঐক্যবদ্ধ হতে হবে। আজকে যে সঙ্কট দেখা দিয়েছে সেই সঙ্কট কাটিয়ে তুলতে পঃ বাংলায় প্রায় ৯ লক্ষ শ্রমিক সংগ্রামে নেমেছে। শ্রমিক ও কর্মচারীরা ৫০ কোটি টাকা মালিকদের ও নিয়োগকারীদের কাছ থেকে নিতে পেরেছে। তবুও তাদের সঙ্কট কাটেনি। আরও সংগ্রাম চালিয়ে যেতে হবে। পশ্চিমবাংলায় ৯ লক্ষ বিঘা জমিতে যেটা জোতদাররা বেনাম করে রেখেছিল গরীব কৃষকরা উদ্ধার করেছে এবং সেখানে ফসল ফলিয়েছে। সেই ফসলের মূল্য কমপক্ষে ৩০ কোটি টাকা। এইভাবে প্রায় ৮০ কোটি টাকা পশ্চিম বাংলার শ্রমিক এবং কৃষকরা সংগ্রাম করে আদায় করতে পেরেছে। তাঁদের আর্থিক ঘাটতি কিছু দূর হয়েছে। কিন্তু আমরা জানি যে পঃ বাঃ রাজ্যের বাজেটে অর্থনৈতিক ঘাটতি রয়েছে। সেই ঘাটতি পূরন করতে হলে জনগণকে নূতন সংগ্রামের দিকে এগিয়ে যেতে হবে এবং সংগ্রাম করে কেন্দ্রীয় সরকারের অনিচ্ছুক হাত থেকে পশ্চিম বাংলার জনসাধারণের ন্যায্য দাবী আদায় করতে হবে। পশ্চিম বাংলার উপর কেন্দ্র যে বিমাতৃসুলভ আচরণ করছে তার বিরুদ্ধে সংগ্রাম করে এই পশ্চিম বাংলার অর্থনীতির সংকট দূর করার চেষ্টা করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে সারা ভারতবর্ষে যে অর্থনৈতিক সংকট স্থায়ীভাবে চেপে বসেছে তার স্থায়ী কোন সুরাহা নাই। তার স্থায়ী সুরাহা করতে হলে কেন্দ্রের ধনী জমিদার শ্রেণীর শাসনের অবসান ঘটাতে হবে। ধনী জমিদার শ্রেণীর যে শাসন ব্যবস্থা আমাদের দেশে রয়েছে তা একেবারে উপড়ে ফেলে দিয়ে তার বদলে জনসাধারণের নূতন শাসনতন্ত্র দিয়ে নূতন ভারতবর্ষ গড়ে তুলতে হবে। সেদিন আসছে। আজকে হাউসে বিরোধী পক্ষের সদস্যরা যদি থাকতেন তাহলে তারা বলতেন যে আপনারা কি সংবিধান মানেন? সংবিধান স্বীকার করেন? এই কথা বলে আপনারা কি সংবিধান অগ্রাহ্য করছেন না? এই বাজেট আলোচনা প্রসঙ্গে বলতে চাই যে ২৩ বছর আগে একদিন আমাদের দেশের শতকরা ৮জন ভোট দিয়ে প্রতিনিধি পাঠিয়েছিল। সেই প্রতিনিধিরা বসে এই সংবিধান তৈরী করছেন। সেদিনের শতকরা ৮ জনের ভোটে নির্বাচিত প্রতিনিধিদের তৈরী এই সংবিধানের মাধ্যমে পশ্চিমবাংলার প্রতি পশ্চিমবাংলা জনগণের প্রতি অবিচার করা হচ্ছে। আজ ভারতের ও পশ্চিম বাংলার সমস্ত নাগরিকের অধিকার আছে সেই সংবিধানকে সংশোধন করার। আমরা পঃ বাঃ মানুষ দাবী করছি যে এই সংবিধানকে সংশোধন করে শুধু পশ্চিমবাংলা কেন ভারতবর্ষের প্রত্যেকটি রাজ্যকে আরও বেশী অর্থনৈতিক সম্পদ ও অধিকার দিতে হবে। সেই অর্থনৈতিক সুযোগ সুবিধা নিয়ে পশ্চিমবাংলা এবং আরও সমস্ত অঙ্গরাজ্য তাদের অর্থনৈতিক উন্নতি করে জনগণের প্রতি তাদের দায়িত্ব পালন করতে পারবে। নিজেদের অর্থনৈতিক অবস্থাকে পুনর্গঠন করবার নূতন আবহাওয়া তারা সৃষ্টি করতে পারবে। এবং সেই নূতন আবহাওয়ায় দাঁড়িয়ে রাজ্যগুলি নূতনভাবে রাজ্যের অর্থনীতিকে পুনর্জিবিত করতে পারবে। আমি আশা করি পশ্চিম বাংলার যুক্তফ্রন্ট সরকারের সরিক দলগুলি পশ্চিম বাংলার জনসাধারণের কাছে যে প্রতিশ্রুতি দিয়েছে যে কেন্দ্রের অনিচ্ছুক হাত থেকে তারা তাদের দাবী আদায় করার জন্য ঐক্যবদ্ধভাবে করে যাবে সে প্রতিশ্রুতি তারা রক্ষা করবেন।

[4-10—4-20]

পঃ বাঃ যুক্তফ্রন্টের শরিক দলগুলির সেই সংগ্রামের প্রয়োজন আজ সব চেয়ে বেশী। কিন্তু দুঃখের কথা আমাদের নিজেদের মধ্যে কিছু মনোমালিন্যের সৃষ্টি হয়েছে, যুক্তফ্রন্টের

শরিকদল পরস্পর পরস্পরকে আমরা ভুল বুঝছি, এমনকি অনেক সময় পরস্পরে হাতাহাতিও করেছি। আমি অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত শরিকদলগুলির কর্মীদের কাছে আবেদন জানাই—আজ এসব ভুলে যান। আমাদের শত্রু সাম্রাজ্যবাদ, দেশের বড় বড় পুঁজিপতি ও জমিদার, জোতদার শ্রেণী। এই ধনী জমিদারদের রাজনৈতিক দল কংগ্রেস এখনও কেন্দ্রে ও অনেক রাজ্যে রাষ্ট্রের কর্ণধার। কংগ্রেস আমাদের দেশে ধনিক জমিদারদের রাজত্ব সৃষ্টি করেছে, তাদের বিরুদ্ধে আমাদের ঐক্যবদ্ধভাবে লড়তে হবে। আমাদের লড়তে হবে কেন্দ্রের অন্যায় অবিচারের বিরুদ্ধে পশ্চিমবংগের দাবী আদায়ের জন্য। যুক্তফ্রন্টের ৩২ দফা কর্মসূচীর ভিত্তিতে। আমাদের লড়তে হবে জনসাধারণের আশু দাবী আদায়ের জন্য, জনসাধারণের গণতান্ত্রিক অধিকারের জন্য। পশ্চিম বাংলার গণতান্ত্রিক শক্তিকে আগামীকালের গণতান্ত্রিক আন্দোলনের পথের নিশানা দিতে হবে। একদিন ছিল যখন পশ্চিমবঙ্গ অবিভক্ত ছিল। সেই যুগে আন্দোলনের দিনে মণিষী মানুষ এবং দেশপ্রেমিক মানুষ একথা বলতেন—What Bengal thinks today all India will think tomorrow. সেই কথা মনে করিয়ে দিয়ে বলি—ভাই, আজ বিভেদ ভুলে যান, ভুলে যান সমস্ত শরিক দলের মধ্যে বিভেদ এবং দলাদলি ভুল বুঝাবুঝি। আসুন, একতাবদ্ধভাবে দাঁড়িয়ে যারা বিভেদ ও উত্তেজনার সৃষ্টি করছে, সেই কংগ্রেসী সিণ্ডিকেট ইণ্ডিকেট আর মধ্যপন্থীই হোক তাদের বিরুদ্ধে লড়ি; যারা জনসাধারণের—গণতান্ত্রিক আন্দোলনকে ভুল পথে চালাবার চেষ্টা করছে সেটা যাতে না করতে পারে তার জন্য হুঁসিয়ার হই। আজকে বহরমপুরের ঘটনা নিয়ে বিরোধীদল এই সভায় যে উত্তেজনার আবহাওয়া সৃষ্টির চেষ্টা হচ্ছে তা দিয়েই বুঝতে পাচ্ছি বিরোধী দল—ইণ্ডিকেটই হোক আর কি সিণ্ডিকেটই হোক আর কি মধ্যপন্থী হোক পশ্চিম বাংলার জনজীবনকে কোথায় নিয়ে যাবার চেষ্টা করছে। তার বিরুদ্ধে মিলিত সংগ্রামের প্রয়োজন। আমি আশা করি বাজেট বিতর্কের সময় সেই পথে চলবার নিশানা পাব। এই কথা বলে বাজেটকে পুনরায় সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করলাম। আপনাকে ধন্যবাদ।

**শ্রীনবদুর্গা মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এই সভায় উপস্থাপিত করেছেন, তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে এই হাউসের কাছে কিছু বক্তব্য রাখছি। এই বাজেটের মধ্যে আমি দেখতে পাচ্ছি যে পশ্চিমবঙ্গের উপর কেন্দ্রীয় সরকারের যে কার্পণ্য ও অবিচার সেই চিত্র পরিলক্ষিত হয়েছে বা পরিস্ফুট হয়েছে। সেই বিষয়ের প্রতি আমি সভার দৃষ্টি আপনার মাধ্যমে রাখছি। কেন্দ্রিয় সরকার আমাদের রাজ্য থেকে বহু অর্থ বিভিন্নভাবে এখান থেকে নিয়ে যান। কিন্তু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে তাঁরা বিমাতৃসুলভ ব্যবহার করছেন। এই যে অবিচার এবং কার্পণ্য এ বিষয়ে মুখ্যমন্ত্রী স্বয়ং এবং মন্ত্রীসভা বিভিন্নভাবে কেন্দ্রীয় সরকারকে জানিয়েছেন।' আজকে এটা বিশেষভাবে লক্ষ্য রাখতে হবে যে মন্ত্রীমহাশয় যে দাবী রেখেছেন, জনসাধারণের উন্নতির জন্য পশ্চিমবঙ্গের উন্নতির জন্য যাতে অর্থ বরাদ্দ আরো বেশী হয়, তার জন্য নিশ্চয়ই একটা বৃহৎ আন্দোলন গড়ে তুলতে হবে, যাতে করে পশ্চিমবঙ্গের অর্থনীতি যা দিন দিন ভেঙ্গে পড়ছে তাকে সুদৃঢ় করতে পারা যায়।

আমাদের পশ্চিমবঙ্গের বর্তমান আর্থিক অবস্থার ফলে এবং কেন্দ্রীয় সরকারের কার্পণ্যের ফলে আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন খাতে যে অর্থ বরাদ্দ করা হয়েছে তার পরিমাণ অত্যন্ত কম। যেমন—রিলিফ, কুটিরশিল্প এবং ডেভলপমেন্ট বা পশ্চিমবাংলার উন্নয়নের ক্ষেত্রে যদি তাকাই তাহলে দেখব যে সমস্ত অর্থ বরাদ্দ করা হয়েছে তার পরিমাণ অত্যন্ত কম। এগুলি যদি বেশী করে না করা হয় তাহলে আমার মনে হয় আমাদের এই পশ্চিমবাংলার অর্থনৈতিক অবস্থা কোনদিন আরও সুদৃঢ় ভিত্তির উপর স্থাপিত হবে না। আমাদের দেশে গত কৃষি মরশুমে বিভিন্ন জায়গায় অনিয়মিত বৃষ্টি, দেরীতে বৃষ্টি এবং অনাবৃষ্টির ফলে ভালভাবে কৃষিকার্য হতে

পারেনি এবং তার ফলে ভাল ফসল জন্মায়নি। এইসব এলাকায় প্রচুর রিলিফের ব্যবস্থা করা দরকার। কিন্তু বাজেটে যে অর্থ বরাদ্দ করা হয়েছে তাতে মনে হয় তাদের যা প্রয়োজন তা নিশ্চয়ই মিটবে না। এর আগের বছর ক্ষেতমজুরদের জন্য যে রিলিফের ব্যবস্থা করা হয়েছিল তাতে দেখা গেছে তারা যাতে প্রতিদিন কাজ পায় সেই রকম রিলিফের ব্যবস্থা করা যায়নি। তারপর সেচ ব্যবস্থা সম্বন্ধে বলতে গিয়ে আমার নিজের এলাকা উত্তর বাঁকুড়া সম্বন্ধে বলতে চাই যে, আমাদের ওখানে গত ৬।৭ বছর ধরে খরা চলছে। এই খরা দূর করতে হবে এবং তার জন্য চাই সেচের ভাল ব্যবস্থা। কিন্তু যে অর্থ বরাদ্দ করা হয়েছে তাতে এটা অনুমেয় হচ্ছে এবং এই প্রশ্ন জাগছে যে, সেখানে ভাল সেচের ব্যবস্থা হবে কিনা ? খরা অঞ্চলের মানুষ কংগ্রেস সরকারের সময় অবহিত হয়েছে যে, কংগ্রেস সরকার তাদের দিকে সুনজরে তাকায়নি। এইসব অঞ্চলের মানুষরা যুক্তফ্রন্ট সরকারএর কাছে অনেক কিছু আশা করেছিল কিন্তু বাজেট বরাদ্দ দেখে মনে হয় তারা নিরাশ হয়েছে। আমি মনে করি দেশে যদি কৃষি ভিত্তিক শিল্প গড়ে তোলা না যায় এবং সেচ ব্যবস্থা ভালভাবে না করা যায় তাহলে দেশের অর্থনৈতিক অবস্থা কোন দিন ভাল হতে পারেনা। কংগ্রেস সরকারের তরফ থেকে কোনদিন কৃষির উপর জোর না দেবার জন্য এবং ভালভাবে সেচ ব্যবস্থা না করবার জন্য আজকে আমাদের দেশের অর্থনৈতিক অবস্থা এত চরমে উঠেছে। আজ আমরা খুব সুন্দরভাবে দেখতে পাচ্ছি অর্থের অভাবে সবচেয়ে যারা গরীব মানুষ, সবচেয়ে যারা অবহেলিত মানুষ, সবচেয়ে যারা নির্যাতিত মানুষ, যারা নীচের তলার মানুষ তাদের জন্য কিছু করা যায়নি। আমি যুক্তফ্রন্ট সরকারকে ধন্যবাদ দিচ্ছি কারণ তাঁরা মধ্যবিত্ত সরকারী কর্মচারীদের জন্য কিছু করেছেন অর্থাৎ তাঁদের কিছু দিয়েছেন। তবে একটি দুঃখের কথা হচ্ছে শিক্ষক সম্প্রদায়ের সম্বন্ধে কোন কিছু বলা হয়নি।

[4-20—4-30 p.m ]

বেসরকারী অশিক্ষক কর্মচারী তাদের সম্বন্ধে কোন কিছু বলা হয়নি। তারপর দেশের যারা সব থেকে গরীব, নিপীড়িত, অবহেলিত, সেই কৃষকসম্প্রদায় তাদের সম্বন্ধে বিশেষভাবে চিন্তা করার প্রয়োজন ছিল, সেই চিন্তা কিন্তু বাজেটের মধ্যে পরিলক্ষিত হয়নি। আজকে যদি কৃষকদের প্রতি এবং ক্ষেত মজুরদের প্রতি আমরা ভালভাবে না লক্ষ্য করি তাহলে আমাদের দেশের অর্থনৈতিক কাঠামো আরও ভেঙ্গে পড়বে এবং বেকার সংখ্যা বেড়ে যাবে। এই বাজেটের মধ্যে দেখলাম যে নুতন কোন কর ধার্য্য করা হয়নি, অবশ্য নুতন কর আর হবে না তার মধ্যে এই রকম কোন প্রতিশ্রুতি নেই। নুতন কর যদি করা হয় তাহলে সেটা সাধারণ মানুষের পক্ষে দেওয়া সম্ভব কিনা জানি না তবে এটুকু জানি যে আমাদের এই সরকারী শাসনব্যবস্থা যদি ঠিকমত পরিচালনা করা হয় তাহলে আমরা ঘাটতি বাজেট, এটাকে অনেকটা দূর করতে পারবো। একটি হচ্ছে সেল্‌স ট্যাক্স থেকে যে সমস্ত টাকা ধার্য করা আছে বর্তমানে যে আইন আছে সেই আইনে যে সেল্‌স ট্যাক্স সরকার যা আশা করে, সেটা ঠিক মত পাওয়া যাচ্ছে না, সরকারী প্রশাসনে নানারকম দুর্নীতির জন্য। যুক্তফ্রন্ট সরকারের ৩২ দফা কর্মসূচীর মধ্যে এটা ছিল যে সরকারী প্রশাসন যন্ত্রকে দুর্নীতি মুক্ত করতে হবে, সেই দুর্নীতি মুক্ত প্রশাসন যন্ত্রতো আমরা দেখতে পাচ্ছি না, সেল্‌স ট্যাক্সের সেই সমস্ত টাকা তা আমরা ঠিকমত পাচ্ছি না, তার ফলে দেশের যে ডেভেলপমেন্ট হবার কথা সেখানে আমাদের অসুবিধা হচ্ছে। যেমন মোটর ভিহিক্‌লস ট্যাক্স এটা যদি ঠিকভাবে আদায় করা হয় তাহলে আমার মনে হয় যে অর্থ আমাদের সরকারের কাছে আসছে, এর থেকে বহুগুণ বেশী অর্থ আমাদের হাতে আসতো। যার ফলে ঐ দরিদ্র নিপীড়িত ক্ষেতমজুর, কৃষক, এদের সম্বন্ধে আমরা ভালভাবে চিন্তা করতে পারতাম এবং তার ফলে আগামী দিনে কৃষির মাধ্যমে তারা তাদের অর্থনৈতিক অবস্থা আরও সুদৃঢ় করে তুলতে পারতো। আর একটা কথা

আমি বলতে চাই, যেটা এই বাজেটের মধ্যে পরিলক্ষিত হয়েছে যে অর্থ বাজেটের বিভিন্ন খাতে বরাদ্দ করা হয়েছে তাতে আমরা দেখেছি যে আমাদের রাজ্যে উন্নয়নের জন্ত বা দেশের অর্থনৈতিক অবস্থাকে আরও সুদৃঢ় করার জন্য যে সমস্ত পরিকল্পনা করার প্রয়োজন ছিল—সীমিত আয় থাকা সত্বেও যেটুকু প্রয়োজন ছিল, এর মধ্যে তা ঠিকমত পরিলক্ষিত হচ্ছে না, এবং সেইগুলো বাদে আরও অনেকদিকে প্রচুর অর্থ ধরা হয়েছে। যেমন পুলিশ খাতে একটা বিরাট অর্থ ধরা হয়েছে, অথচ সেই অনুপাতে কৃষিখাতে, কুটির শিল্প খাতে—যেমন বেকার সমস্যা অত্যন্ত ভয়াবহভাবে দেখা দিয়েছে তাকে সমাধান করতে হলে গ্রামে গ্রামে কুটির শিল্পের প্রসার করা দরকার এবং তার জন্য বরাদ্দ বেশী করার প্রয়োজন ছিল। সেই গ্রামীন মানুষেরা যাতে কৃষিভিত্তিক শিল্প গড়ে তোলে, কুটির শিল্প গড়ে তোলে, তাদের বেকার জীবনে যে দুর্বিসহ বেদনা তা থেকে যাতে নিষ্কৃতি পেতে পারে তার জন্য আমাদের ৩২ দফা কর্মসূচীর মধ্যে একটা কর্মসূচী ছিল। অথচ আমরা দেখতে পাচ্ছি যে বাজেট বরাদ্দ করা হয়েছে তাতে ডেভেলপমেন্টের দিকে অর্থ কেটে নিয়ে অন্য খাতে সে অর্থ বরাদ্দ করা হচ্ছে। এরি জন্য আমাদের দেশের অবস্থা উন্নতির দিকে যাবে না সেটা পরিলক্ষিত হচ্ছে। কোন রকমে সরকারকে পরিচালনা করার জন্য এই বাজেট রচিত হয়েছে এতে কোন ডেভেলপমেন্টাল ওয়ার্ক অগ্রাধিকার পাচ্ছে না। সেজন্য আমি মন্ত্রীবর্গকে বিশেষ করে অর্থমন্ত্রীকে অনুরোধ করবো যাতে দেশে শিল্প এবং কুটির শিল্প গ্রামে গ্রামে গড়ে উঠতে পারে। গ্রামের বিভিন্ন জায়গায় যেখানে জলের অভাব সেচের অভাবের জন্য কৃষিকার্য্য ব্যাহত হচ্ছে সেখানে তা থেকে তারা যাতে নিষ্কৃতি পায় তার ব্যবস্থা করতে আমি অনুরোধ করবো। এই কথা বলে বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী ইলা মিত্র ঃ** মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, এই প্রথম যুক্তফ্রন্ট সরকার তার নিজের রচিত বাজেট পেশ করেছেন। ১৯৬৭-৬৮ সালে অর্থমন্ত্রী মাননীয় শ্রীজ্যোতি বসু এবং ১৯৬৯-৭০ সালে অর্থমন্ত্রী শ্রীঅজয় মুখোপাধ্যায় মহাশয় যে বাজেট পেশ করেছিলেন তা ছিল কংগ্রেসী মন্ত্রীদের এবং রাজ্যপালের ধ্যান ধারনার চৌহদ্দীর মধ্যে বাঁধা। যারা যুক্তফ্রন্ট ভেঙ্গে পড়ছে বলে আত্মপ্রসাদ অনুভব করেন এই বাজেট তাদের পক্ষে মুখের মত জবাব। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, ভারতবর্ষের ইতিহাসের অত্যন্ত গুরুত্বপূর্ণ সময়ের মধ্যে আমরা বাস করছি। আমি রবীন্দ্রনাথের উদ্ধৃতি থেকে বলছি, "দামামা ঐ বাজে, দিনবদলের পালা এল ঝোড়ো যুগের মাঝে।" সমস্ত পাল্টাচ্ছে দিল্লীর কেন্দ্রীয় আইন পরিষদেও দিন বদলের ঘোষনা শোনা যাচ্ছে, এমন কি ইতিহাস ইন্দিরা গান্ধীর ঘাড় ধরে পরিবর্ত্তনের অনেক উজ্জল প্রতিশ্রুতি দিতে বাধ্য করছে। তাই আমরা দেখি বাজেটের উপসংহারে আমাদের অর্থমন্ত্রী যখন বলেন যে আমাদের প্রথম লক্ষ্য হওয়া উচিত উৎপাদন কারণ উৎপাদন না বাড়লে দারিদ্র ছাড়া বন্টনের জন্য বেশী কিছু আমাদের থাকবে না। কিন্তু বন্টনও হওয়া উচিত সামাজিক ন্যায়বিচার ভিত্তিক এবং উন্নয়নের ফলে মুষ্টিমেয় মানুষের নয় সকল শ্রেণীর মানুষের লাভবান হওয়া উচিত। এবং তারই জন্য যখন তিনি সকলের সমান অধিকারের জন্য সমস্ত অর্থনৈতিক পদ্ধতির পুর্নবিন্যাসের বর্ত্তমান বাজেটে প্রশ্ন তোলেন তখন তাতে আজকের পরিস্থিতির স্বীকৃতিই আমরা দেখতে পাই। বাজেটের দিক থেকে এই মামুলি স্বীকৃতিকে অতিক্রম করে গিয়েছে। মুখ্যমন্ত্রী সংবিধান সংশোধনের মৌলিক প্রশ্নকে অত্যন্ত সঠিক ভাবে উপস্থিত করেছেন। তাঁর বক্তৃতার সূচনাতে তিনি বলেছেন ফেডারেশনপন্থী সংবিধানে রাজ্যগুলির মধ্যে সম্পদ বন্টন দায়িত্ব বন্টনের অনুরূপ হওয়া উচিত। আমরা যদি সত্যই বিশ্বাস করি যে, "যেসব প্রগতিশীল শক্তি আজকে সারা ভারতবর্ষে শক্তি সঞ্চয় করছে পশ্চিমবঙ্গের যুক্তফ্রন্ট সরকার তারই

ন্নয়ের প্রতীক—" তাহলে এখন থেকেই আমাদের সংবিধান সংশোধনের দাবীতে আন্দোলনের ায় ঘোষণা করতে হবে। মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, মৌলিক রাজনৈতিক কর্তব্য সম্বন্ধে বাজেট বক্তৃতায় সঠিক নির্দেশগুলির পরিপ্রেক্ষিতে গোটা বাজেটের বিন্যাস একটু প্রথাগতই মনে হয়েছে। এই বাজেট ভাষণের মধ্যে মৌলিক রাজনৈতিক কর্তব্যের প্রতি যে নির্দেশ করা হয়েছে সেই কর্তব্য সম্পাদন করবে জনগণ, পশ্চিম বাংলার সংগ্রামী খেটে খাওয়া মানুষরা, কিন্তু এই বাজেটে সেই সমস্ত শ্রমিক কৃষক খেটে খাওয়া মানুষের উৎসাহ-উদ্দীপনা ও সংগ্রামী চেতনা বাড়াবার রসদ সেভাবে অনুপস্থিত। এই বাজেট সে দিক থেকে কোন বড় রকমের ইনসেনটিভ দিতে পারে নি। যদিও মুখ্যমন্ত্রী জায়গায় জায়গায় সে সম্পর্কে ছুঁইয়ে গেছেন। আমি খুব আনন্দ পেলাম যখন দেখলাম যে বাজেটে বেতন কমিশনের সুপারিশ ৫৩ কোটী টাকার সুপারিশের পরিপ্রেক্ষিতে ৯ কোটী টাকা বরাদ্দ করা হয়েছে। রাজ্যের সামর্থের আওতা এই টাকা বরাদ্দ করে মুখ্যমন্ত্রী প্রত্যক্ষত আহ্বান করেছেন সমস্ত মানুষকে কেন্দ্রের বিরুদ্ধে এর জন্য সংগ্রামে অবতীর্ণ হতে।

[4-30—4-40 p.m.]

এই সভায় আশাকরি এমন কেউ নেই যাঁরা এ আহ্বানে সাড়া দেবেন না। আমাদের Partyও এই সংগ্রামের কথা বারে বারে বলেছেন। এই বাজেটে পে-কমিশানের আওতায় যারা পড়েছেন তাদের আন্দোলনের ইনসেনটিভের কথা বলা আছে কিন্তু Pay Commission-এর আওতায় যারা পড়েননি যে সমস্ত কৃষি মজুর, বেকার খেটে খাওয়া মানুষের আন্দোলনের ইনসেনটিভের কোন কথা বলা হয় নি। তাই আমি এ বাজেট দেখে দুঃখিত হয়েছি। মাননীয় ডেঃ স্পীকার মহাশয়, আমরা সকলেই দুঃখিত যে এবারে ত্রাণ খাতে ৪ কোটী ২৩ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ হ্রাস করা হয়েছে। অর্থমন্ত্রী মহাশয় বলেছেন এবারে যেন প্রাকৃতিক দৈব-দুর্বিপাক ঘটবে না প্রত্যাশাই স্বল্পতর বরাদ্দের কারণ। আমরাও আশা করবো যে যেন কোন দৈব-দুর্বিপাক না ঘটে। কিন্তু মুখ্যমন্ত্রী ত্রাণ বরাদ্দে নূতন ঝোঁক এই বাজেটের মধ্যে আনতে পারতেন। মাননীয় ডেঃ স্পীকার মহাশয়, আমাদের পঃ বঙ্গে ১০ লক্ষ মানুষ বেকার আছে। কাজেই দৈব-দুর্বিপাক খাতে টাকা কেটে এসব বেকারদের জন্য একটা সু-নির্দিষ্ট পরিকল্পনা এমন ভাবে করা উচিত ছিল এ বাজেটে যাতে শহরে, গ্রামে, গঞ্জে, বন্দরে এ সমস্ত বেকার যুব শক্তির মধ্যে উৎসাহ সঞ্চার আমরা করতে পারতাম। তাছাড়া মাননীয় অর্থমন্ত্রী যে রাজনৈতিক দৃষ্টি কোণকেঅত্যন্ত গুরুত্ব দিয়েছেন তা অর্জনের আন্দোলনের সৈনিকরা উৎসাহ পেত। বেকার ভাতার প্রশ্নটা সর্বপ্রকারে অগ্রাধিকার পাওয়া উচিত ছিল এই বাজেটের মধ্যে যার কথা ১৯৬৭ সালের বাজেট বক্তৃতায় বলেছি, ১৯৬৯ সালে বলেছি পুনরায় এবারও বলছি। আমাদের পঃ বাংলায় বর্তমানে ১৫০ কারখানা বন্ধ হয়ে আছে তার ৩০ হাজার কর্মহীন শ্রমিক সম্পর্কে এই বাজেটে উদ্বেগ প্রকাশটা করা হয়েছে কিন্তু শিল্প মন্ত্রণালয়ের ব্যয়-বরাদ্দে তার কোন প্রতিফলন দেখতে পেলাম না। আমরা বার বার বলেছি কৃষি ক্ষেত্রে আমাদের অনেক কিছু কাজ করতে হবে বিশেষ করে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ায় গ্রামে যে নূতন উৎসাহের জোয়ার এসেছে তার ফলে হাজার হাজার সংগ্রামী কৃষক হাজার হাজার বেনামী ও ভেস্টেট ল্যাণ্ড নিজেদের আওতায় রেখে চাষ করছেন, তাদের সাহায্যে আমাদের সরকারকে এগিয়ে আসতে হবে, ভবিষ্যতে সেই কৃষকদের সমর্থনে আমাদের সরকারকে আরো বেশী সক্রিয় সাহায্য দিতে হবে। কিন্তু গ্রামীন প্রতিক্রিয়ার জোতদার মহাজন ও জমিদারদের আক্রমণের মুখ থেকে এই সংগ্রামী কৃষকদের বাঁচাবার কোন রক্ষা কবচের বিধান এই বাজেটের মধ্যে নেই। আমি এ সভায় একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে, গত বৎসর আমাদের সভাতে নির্বাচিত প্রতিনিধি নিমাই মুর্মুর এলাকায় হবিবপুরে হাজার হাজার একর জমি কৃষকরা দখল করেছিল। এ সমস্ত জমিগুলি এতদিন জোতদার মহাজনদের কব্জায় ছিল যখন কৃষকরা জমির দখল নিলেন—তখন মহাজনরা তাদের মূলধন সরবরাহ করতে অস্বীকার করল। তারা ভেবেছিল রসদের অভাবে, বীজ ধানের অভাবে, খোরাকির অভাবে কৃষকরা চাষ করতে পারবে না। কিন্তু এ কৃষকদের পাশে আমাদের ত্রাণমন্ত্রী এগিয়ে এলেন,

ত্রাণখাতের টাকা দিয়ে কৃষকদের সাহায্য করলেন। সেই হাজার হাজার একর জমি কৃষকরা চাষ করেছে। সেদিন কৃষকদের ত্রাণ খাত থেকে টাকা দিয়ে সাহায্য করা হয়েছে।

মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, এই আর্থিক বছরে কৃষকদের সাহায্যের জন্য আরও বেশি করে আমাদের সরকারকে দাঁড়াতে হবে। অথচ ত্রাণ খাতে টাকার বরাদ্দ কমান হয়েছে, কৃষি খাতে গত বছরের চেয়ে টাকার বরাদ্দ কমান হয়েছে। কো-অপারেটিভ খাতে উল্লেখযোগ্য কিছু বৃদ্ধি করা হয় নি। অথচ আশ্চর্য্যের সঙ্গে দেখলাম পুলিশ খাতে এক লাফে তিন কোটি টাকা বেশি বৃদ্ধি করা হয়েছে। এই বছর পুলিশ খাতে যে পরিমাণ টাকা বৃদ্ধি করা হয়েছে সমগ্র ত্রাণ খাতে ব্যয়-বরাদ্দের চেয়ে একটু কম। শিল্প খাতের ব্যয়-বরাদ্দের চেয়ে পুলিশ খাতে যে ব্যয়-বরাদ্দ করা হয়েছে তা কিছু বেশি। পুলিশ বাজেট বেড়েছে একটা অদ্ভুত পরিপ্রেক্ষিতে। যুক্তফ্রন্ট সরকার নীতি হিসাবে ঘোষণা করেছেন পুলিশকে কোন গণতান্ত্রিক আন্দোলন দমনের জন্য ব্যবহার করা হবে না। আমরা জানতাম এর আগে পুলিশকে ব্যবহার করা হত রাজনৈতিক কর্মীদের গতিবিধি লক্ষ্য করবার জন্য, পুলিশ ব্যবহৃত হত গণতান্ত্রিক আন্দোলন দমনের জন্য। কাজেই যুক্তফ্রন্টের আওতায় পুলিশের কাজ অনেক কমেছে। তাছাড়া চোর-দস্যু দমনের জন্য পুলিশ এমন কি উদ্যোগ গ্রহণ করছে? তারা তেমন উদ্যোগ গ্রহণ করছে সে প্রমান পাই নি। বরঞ্চ কলকাতা শহরের বুকে দিনের পর দিন একটার পর একটা ডাকাতি হয়ে গেছে. পুলিশ যে নিষ্ক্রীয় ছিল, তাই রয়েছে। কাজেই আমরা দেখেছি একদিকে পুলিশের কাজ কমেছে, আর একদিকে ওই খাতে বরাদ্দ বেড়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী যে এক্সপ্লেনেটরী মেমোরেণ্ডাম সরবরাহ করেছেন তাতে দেখছি যে ১৯৬৬ ও ১৯৬৭ সালে কংগ্রেসী আমলে পুলিশ খাতে বরাদ্দ ছিল ১৩ কোটি ৪৮ লক্ষ ১৩ হাজার টাকা আর এই বছর বরাদ্দ হয়েছে ২৫ কোটি ২৭ লক্ষ ৭৯ হাজার টাকা। অর্থাৎ তিন বছরে পুলিশ খাতে ব্যয় বরাদ্দ দ্বিগুন করা হয়েছে। প্রশাসনিক ব্যয় তিন বছর আগে ছিল ২৮ কোটি টাকা। বেড়ে বর্ত্তমানে ৪৭ কোটি টাকা হয়েছে। কয়েক বছর আগে আমরা যখন বিরোধী আসনে বসতাম তখন এই পুলিশ এবং প্রশাসন সম্পর্কে অনেক কথা বলেছি, সেগুলো তো ছেলো কথা নয়। কিন্তু আজকে যখন বাজেট রচনা করেছি তখন গণতান্ত্রিক আন্দোলনের কণ্ঠস্বর হিসাবে সেদিনে যে আওয়াজ তুলেছিলাম সেই আওয়াজকে এই বাজেটে প্রতিফলিত করতে পারলাম না। শিক্ষা খাতে ৬৭ কোটি ৫১ লক্ষ ৫৭ হাজার টাকা বরাদ্দ হয়েছে। গত বছরের চেয়ে ৬ কোটি টাকা বেশি বাড়ান হয়েছে। কিন্তু এই বৃদ্ধি সত্যিকারের কিছু বৃদ্ধি হয়নি। তার কারণ হচ্ছে, বেতন বৃদ্ধিজনিত যে সমস্যার মোকাবিলা করতে হবে তাতে এই শিক্ষা খাতে একটা বড় অংশ খরচ হয়ে যাবে। আর একটা কথা এই সম্পর্কে বলতে চাই যে আমাদের সরকার শিক্ষা সম্প্রসারণের দিকে কোন উল্লেখযোগ্য পদক্ষেপ নিতে পারেন নি। এই বিধানসভায় আমরা সর্বসম্মতিক্রমে প্রস্তাব পাশ করেছিলাম যে, যে সমস্ত গ্রামে একটি বিদ্যালয়ও নেই অন্তত সেই সমস্ত গ্রামে এক শ্রেণী বিশিষ্ট প্রাথমিক বিদ্যালয় আমরা খুলে দেব ১৯৭০ সালের ১লা জানুয়ারী থেকে। কিন্তু এখন কত গ্রামে একটি বিদ্যালয়ও নেই সেটা আমাদের শিক্ষামন্ত্রী এখনও জেনে উঠতে পারেন নি। তাই সেকেণ্ড অল ইনডিয়া এডুকেশন রিপোর্টে যে সার্ভে তারই একটি কল্পিত সংখ্যা এখানে হাজির করেছেন। ১৯৬৪ সালে বিধানপরিষদে কংগ্রেসের শিক্ষামন্ত্রী শ্রীরবীন্দ্রলাল সিংহ জানিয়েছিলেন সাড়ে ১৪ হাজার গ্রামে একটিও বিদ্যালয় নেই এবং তাঁর এই সংখ্যার ভিত্তিতে সেদিন নিখিল বঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতি তাঁরা আন্দোলন করেছিলেন। কিন্তু সেই সময় কংগ্রেস আমলে এমারজেন্সি অবস্থা বলে শিক্ষার সম্প্রসারণ করা হয়নি। ১৯৬৭, ১৯৬৮, ১৯৬৯ সালে একটি প্রাথমিক বিদ্যালয়ও স্থাপন করা হয়নি। এই বছর অবশ্য আমাদের সরকার উদ্যোগ গ্রহণ করেছেন। যেসব গ্রামে একটিও প্রাথমিক বিদ্যালয়ও নেই সেই রকম দেড় হাজার গ্রামে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হবে। কিন্তু সরকারের পক্ষ থেকে একটা লক্ষ্যক্রম

ঘোষণা করা উচিত ছিল যে ঠিক কবে থেকে আমাদের গ্রাম বাংলার বালক-বালিকারা অশিক্ষার হাত থেকে, নিরক্ষরতার হাত থেকে মুক্তি পাবে। এই ঘোষণা সরকারের পক্ষ থেকে করা উচিত ছিল।

4.40—4-50 p.m]

আর একটা জিনিস যেটা লক্ষ্য করলাম সেটা হচ্ছে যে আমাদের শিক্ষামন্ত্রী একটা অদ্ভুত আন্দোলন দেশে গড়ে তুলছেন। বাজেট বরাদ্দের শতকরা ৩০ ভাগ শিক্ষাখাতে দিতে হবে। একজন মন্ত্রী মন্ত্রীসভায় বসে বাজেটের আলোচনা করছেন—বাজেট বরাদ্দ পাশ করছেন আর মাঠে ময়দানে গিয়ে তার বিরুদ্ধে বক্তৃতা করছেন। এই রকম অবস্থা আমরা কোন সময়ে দেখিনি। পশ্চিম বাংলার সংগ্রামী কৃষক, মজুর, বেকার, সাধারণ খেটে খাওয়া মানুষ এই বাজেট থেকে যে প্রত্যাশা করেছিল এই বাজেট তা দিতে পারেনি। একটা সংগ্রামী বাজেট তারা প্রত্যাশা করেছিল। মন্ত্রীসভা একটা গতানুগত বাজেট আমাদের সামনে উপস্থিত করেছেন। কিন্তু এতে অনেক ত্রুটি বিচ্যুতি থাকা সত্ত্বেও এই বাজেট আমি সমর্থন করছি। তার কারণ এই প্রথম একটি বাজেট উপস্থিত করার সময় সংগ্রামের কথা ঘোষণা করা হল এবং খোলাখুলিভাবে মুখ্যমন্ত্রী সমস্ত অবস্থা বিশ্লেষণ করে সংগ্রামের কথা বললেন। এই সংগ্রাম একদিকে সংবিধান সংশোধনের জন্য অন্য দিকে অর্থনৈতিক পদ্ধতির পুনর্বিন্যাসের জন্য। এই প্রসঙ্গে directive principles-এর যে ধারাগুলির কথা মুখ্যমন্ত্রী এখানে উল্লেখ করেছেন সেসব বিশেষভাবে উল্লেখযোগ্য। পঞ্চম অর্থ কমিশন এখানে যে সুপারিশ করেছেন তাতে আমাদের প্রতি বিমাতৃসুলভ আচরণই প্রকাশ পেয়েছে। এই বাজেট যদি আমরা পর্যালোচনা করি তাহলে দেখব এই বাজেট এ রাজ্যে চতুর্থ পরিকল্পনা তৃতীয় পরিকল্পনার চেয়ে ক্ষুদ্রতর হবে। তারজন্য মুখ্যমন্ত্রী সঠিকভাবে কেন্দ্রের বিরুদ্ধে আন্দোলন করার কথা বলেছেন এবং এই রণধ্বনিই এই বাজেটের বৈশিষ্ট্য। সংবিধান পরিবর্তন দিল্লীর সঙ্গে বোঝাপড়া গণআন্দোলনের উদ্যোগ ইত্যাদি সমস্ত মৌলিক কথাই এই বাজেটের মধ্যে আছে। কিন্তু বাজেটের দৃষ্টিকোণে এবং টাকার অঙ্কেও মৌলিক কিছু পদক্ষেপের যে সম্ভাবনা ছিল সেটা আমাদের সরকার কাজে লাগাতে পারেননি। বিশেষ করে যেখানে ব্যাঙ্ক জাতীয়করণ হবার পর, শহরের সম্পত্তির সর্বোচ্চ সীমা নির্ধারণ ব্যাপারে দেশ জোড়া আন্দোলনের পর কালো টাকা উদ্ধারের জন্য নতুন কথা বলার পর যুক্তফ্রন্ট সরকার নিজের উদ্যোগী হয়ে এমন কোন পথের সন্ধান দিচ্ছেন না যা সমস্ত ভারতবর্ষকে পথ দেখাবে। শুধু তাই নয়, কৃষি, শিল্প, শহরের রাস্তাঘাট উন্নয়ন ইত্যাদি প্রত্যেকটি সৃজন ও উৎপাদন ক্ষেত্রে দিল্লীর অনুদান ছাড়াও বড় বড় মূলধনী প্রতিষ্ঠানের পুঁজি ও রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের পুঁজি যুক্তফ্রন্ট সরকার নিজ উদ্যোগে নিতে পারতেন কিন্তু যুক্তফ্রন্ট সরকার সেটা নিতে পারেন নি। তার কারণ এই উদ্যোগ নেবার জন্য যে বিশেষ সাধনার প্রয়োজন অর্থাৎ যুক্তফ্রন্টের দৃঢ়পণ ও দৃঢ়মূল যুক্ততা, পশ্চিম বাংলার যুক্তফ্রন্টের যুক্ততার তন্তুগুলি শিথিল হয়ে পড়েছে বলেই সাধারণ মানুষের যে প্রত্যাশা ছিল যে একটা সংগ্রামী বাজেট এই সরকার উপস্থিত করবেন, কিন্তু তা হয়নি। কিন্তু তা সত্ত্বেও এই বাজেট আমি সমর্থন করছি। কারণ মানুষ আন্দোলনের দ্বারা এই বাজেট পরিবর্তন করবে। আজ যে new social change তাতে মানুষ ধাক্কায় ধাক্কায় আগামী দিনে একটা সংগ্রামী বাজেট উপস্থিত করাতে আমাদের সরকারকে বাধ্য করবে। এই বলে আমি এই বাজেট সমর্থন করছি।

**অজিতকুমার বিশ্বাস**ঃ মিঃ ডেপুটী স্পীকার, স্যার, আমি মুখ্যমন্ত্রী শ্রীঅজয়কুমার মুখার্জী রাজ্যের অর্থমন্ত্রী হিসাবে ১৯৭০-৭১ সালের জন্য যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন করছি। এই বাজেটে আয়ের পরিমাণ ধরেছেন ২৭৯ কোটি ৩১ লক্ষ ২৬ হাজার টাকা, আর বিভিন্ন খাতে ব্যয়ের পরিমাণ ধরেছেন ২৮৫ কোটি ৪২ লক্ষ টাকা। এই বাজেটে রাজস্ব খাতে এবং

রাজস্ব খাতের বাইরে মোট ঘাটতির পরিমাণ হচ্ছে ১৫ কোটি ৫১ লক্ষ টাকা, এর সঙ্গে প্রারম্ভিক তহবিলের ২৫ কোটি ৬ লক্ষ টাকা ঘাটতি, তাই টোটাল ঘাটতি দাঁড়িয়েছে ৪০ কোটি ৫৭ লক্ষ টাকা। এই ঘাটতি পূরণের জন্য কোন নূতন কর ধার্য করা হবে না তবে কেন্দ্রের নিকট আরো অর্থ দাবী করা হবে। এই বাজেটে আরো আমি লক্ষ্য করে দেখলাম যে পুলিশ খাতে ৩ কোটি ১২ লক্ষ টাকা ধরা হয়েছে অতিরিক্ত, শিক্ষা খাতে ৬ কোটি ২২ লক্ষ টাকা, চিকিৎসা খাতে ১ কোটি ৬৯ লক্ষ টাকা, বেসামরিক খাতে ১ কোটি ২৭ লক্ষ টাকা এবং জাতীয় আপৎকালীন অবস্থা সংশ্লিষ্ট ব্যয় খাতে ১ কোটি '৮ লক্ষ টাকা। এখানে আমার প্রশ্ন হচ্ছে যে, শিক্ষা খাতে ব্যয় বেশী হচ্ছে তা আমি বুঝি, আমি বুঝি যে চিকিৎসা খাতে ব্যয় বেশী হচ্ছে ডিফেন্সে ব্যয় বেশী হচ্ছে কিন্তু আমি বুঝিনা আমাদের পুলিশ খাতে ব্যয় বৃদ্ধি হবে কেন। কারণ আমাদের সরকার পরিষ্কার ঘোষণা করে দিয়েছে যে আমাদের পুলিশ শান্তি রক্ষায় নিয়োজিত হবে, এই পুলিশ শ্রমিক মালিকের সংঘর্ষে নিরপেক্ষ ভূমিকায় অবতীর্ণ হবে। তাই আমি একথা বলি কংগ্রেস আমলে পুলিশ বাজেট দিনের পর দিন বৃদ্ধি হতো তার কারণ ছিল যে পুলিশকে মালিক হাতিয়ার হিসাবে শ্রমিকের বিরুদ্ধে নিয়োজিত করতো, শ্রমিকের মাথা ফাটাতো, শ্রমিক নেতাদের হয়ত জেলে পাঠাতো, শ্রমিক আন্দোলন খতম করতো কিন্তু এখন এমন কি ব্যাপার আছে যে ব্যাপারের জন্য পুলিশ খাতে ব্যয় বৃদ্ধি করতে হবে তা আমি চিন্তা করতে পারি না। আমি জানি যদি কমিউনিস্ট থিয়োরি দেখা যায় কোন বিষয়ে সেখানে যে প্রশ্ন থাকে ক্লাস ওয়ার্ক এবং ক্লাস ষ্ট্রাগল সেখানে কোন শক্তিই নিরপেক্ষ থাকতে পারে না তবুও আমরা ধরে নিয়েছি যে ৩২ দফা কর্মসূচীর পরিপ্রেক্ষিতে, এই সরকার সোসালিষ্ট সরকার নয়, এই সরকার রিএ্যাকশনারি সরকার নয়, ৩২ দফা কমন মিনিমাম প্রোগ্রাম নিয়ে এই সরকার গঠিত হয়েছে, সেক্ষেত্রে আমি মনে করি কো-একজিসটেনসের প্রশ্নে পুলিশ হয়ত নিরপেক্ষ থাকতে পারে কিন্তু নীতিগত দিক থেকে পুলিশ নিরপেক্ষ থাকতে পারে না। আগে দেখেছি যে মালিক যখন শ্রমিকদের জব্দ করবার জন্য লক আউট করেছে তখন শ্রমিকরা তার প্রতিবাদ করতে গেলে তাদের পুলিশ গ্রেপ্তার করেছে এবং জেলে দেবার ব্যবস্থা করেছে এবং সে জিনিস এখনও চলছে। কারণ আমাদের দেশে এখন পর্যন্ত এর কোন আইন হয়নি তা বন্ধ করার যার ফলে মালিকরা আজ পর্যন্ত একই ভাবে চলেছে। তাদের হাতে মোক্ষম অস্ত্র আছে শ্রমিকদের শাস্তি দেবার জন্য, ক্লোজার আছে, লক আউট আছে এবং ছাটাই করবার অবাধ স্বাধীনতা আছে এবং আমরা দেখছি এখন পর্যন্ত যুক্তফ্রন্টের আমলেও মালিকের উপর এমন কোন চাপ দেবার বা পুলিশকে কাজে লাগাবার কোন ব্যবস্থা হয়নি। পুলিশ নিরর্থক, এখানে গুণ্ডামী বেড়েছে, চুরি, রাহাজানি বেড়েছে, এমন কি এম, এল, এ, দের আটক রাখলে তাদের মুক্ত করবার ক্ষমতা তাদের নেই। পুলিশ বলে যে এম, এল, এ, দের কথা যে শুনতে হবে এমন কোন কথা নেই কিন্তু কোন কোন ক্ষেত্রে, বিশেষ বিশেষ ক্ষেত্রে পুলিশ কাজ করে। শরিকী সংঘর্ষের সময় দেখা গিয়েছে যে তারা কোন ভূমিকা নিয়েছে। আমরা মনে করি যে আমাদের ৩২ দফা কার্যসূচীর মধ্যে পুলিশের সার্থকতা নেই, যেখানে তারা ল এ্যাণ্ড অর্ডার মেনটেন করতে পারেনা সেক্ষেত্রে তাদের ব্যয় বৃদ্ধি কেন করা হবে এটা আমার মাথায় আসেনা এবং আমি ভেবে পাইনা যে কেন এদের জন্য এত মোটা খরচ করা হবে—এটা আমি ভাবতে পারিনা।

[4-50—5 p.m.]

যাই হোক এখন আমাদের সামনে যে প্রশ্ন এসেছে এই ঘাটতি পূরণের জন্য কোন নূতন কর ধার্য করা হবে না এটা আশার কথা, আনন্দের কথা। আমরা মনে করছি নূতন ট্যাক্সেশন যদি না হয় যেখানে ডেফিসিট ফিনান্স, ডেফিসিট বাজেট সেটা পূরণ করার জন্য শুধুমাত্র কেন্দ্রের প্রতি আস্থাবান আমরা হব, আর কেন্দ্র আমাদের টাকা দেবে ৪০ কোটি টাকা ঘাটতি পূরণ করে দেব

টা আমি কোনমতেই ভাবতে পারছিনা। সরকারের এখানে ট্যাক্সের নীতি সঠিক নীতি কি ই সম্পর্কে কোন গ্যারান্টি দেবার কোন কথাও পরিষ্কারভাবে রাখলে তাদের বক্তব্য আমরা ঝতে পারতাম। কিন্তু এখানে কোনরকম পরিষ্কার বক্তব্য রাখা হয়নি। তাহলে আমরা ঝতে পারতাম যুক্তিসংগতভাবে ডিফিসিট বাজেট পূরণ করবার ব্যবস্থা হত। যাইহোক এই বাজেট সম্পর্কে আর একটা জিনিস আমরা ভালভাবে লক্ষ্য করছি সেটা হচ্ছে সাধারণ মানুষের যে আশা আকাঙ্ক্ষা এই বাজেটে তা পূরণের জন্য কোন ব্যবস্থা নাই। বৃটিশ আমলে কোটি কোটি মানুষ নিষ্পেষিত হয়েছে, কংগ্রেসে আমলেও কোটি কোটি মানুষ শোষিত হয়েছে, যুক্ত-ফ্রন্টের আমলে শোষিত মানুষ যারা মুক্তির দাবী নিয়ে তাদের উপর যে শোষন চলেছিল এতদিন যে অর্থনৈতিক শোষণ চলেছিল তার রিলিফ হবে সেই শোষণ থেকে তারা মুক্তি পাবে সেই রকম কোন আশার আলো এই বাজেটের মধ্যে আমরা দেখতে পাচ্ছি না। তাই আমি মনে করি এই অবহেলিত মানুষের প্রতি অর্থনৈতিক উন্নতির জন্য যুক্তফ্রন্ট সরকার নূতন কোন পরিকল্পনা গ্রহণ করবেন, তাদের বাঁচানোর চেষ্টা করবেন তাহলে সত্যই আমি আজকে অভিনন্দন জানাতাম এবং বাংলাদেশের মানুষ এই সরকারের প্রতি সমর্থন করত শুধু নয়, তারা তাদের জীবনে আশার আলোক দেখতে পেতেন। আমাদের দেশে কৃষির উপর নির্ভর, মানুষের মূল ভিত্তিই হচ্ছে ফসল। যদিও ফসল কিছু পরিমাণে আমাদের দেশে বৃদ্ধি পেয়েছে কিন্তু তার সংগেও আর একটা কথা এসে যাচ্ছে সেটা হচ্ছে ভূমি বন্টনের নীতি। সরকার যে ভূমি বন্টনের নীতি নিয়েছেন তা হচ্ছে ল্যাণ্ড য়্যাডভাইসরী কমিটির থ্রু দিয়ে ল্যাণ্ড ডিস্ট্রিবিউসন করা। কিন্তু সেটা সঠিক নীতির পরিপ্রেক্ষিতে হচ্ছে না। আমরা দেখছি কিছু মানুষ ভূমি পাচ্ছেন, কিছু মানুষ ভূমি পাচ্ছেন না। যদিও ভূমি-হীনদের মধ্যেই ভূমি বন্টন করা হচ্ছে—যে মানুষ ভূমি পাচ্ছে সে ভূমি পেলেও তার চাষ করবার ক্ষমতা নাই। তার কারণ হচ্ছে তার লাঙ্গল নাই, গরু নাই, যন্ত্রপাতি ক্রয় করবার অর্থ নাই। অতীত যুগে আমরা দেখেছি জোতদারেরা তাদের দাদন বা ঋণ দিত আর ফসল হলে তাদের কাছ থেকে সুদ বাবদ টেনে নিত। আজকে জোতদার শেষ হতে চলেছে, জোতদাররা ভূমিহীন কৃষকদের পক্ষে নাই কিন্তু কৃষকদের বাঁচানোর জন্য সরকারের তরফ থেকেও কোন ব্যবস্থা নাই। সুতরাং আমি বলব যে যুক্তফ্রন্টের মাধ্যমে তাদের বাঁচানোর জন্য ব্যবস্থা করা হোক। তা নাহলে যারা জমি পেয়েছে তাতে দেখা যাচ্ছে ক্রমশঃ সামান্য টাকার বিনিময়ে সেই জমি তারা জোতদারদের হাতে ফিরিয়ে দেবার ব্যবস্থা করছে। আমি মনে করি সরকার এ সম্বন্ধে অবিলম্বে চিন্তা করবেন এবং নুতন নীতি নির্ধারন করবেন। এবং এই যে ভূমিহীন কৃষকরা যারা জমি পেয়েছে সেই জমি যাতে তাদের হাতছাড়া না হয় তার জন্য সরকার প্রটেকসন দেয়ার ব্যবস্থা করবেন। সেইজন্য অবিলম্বে নুতন নীতি নির্ধারণ করা উচিত বলে আমি মনে করি। তারপর শিল্পক্ষেত্রে আমরা দেখছি যে আমাদের দেশে ক্যাপিটাল গ্রো করছে না। এই গ্রো না করার কতকগুলি কারণ আছে। তার কারণ আমি মনে করি যে মালিকরা ভাবছে যুক্তফ্রন্ট সরকার হয়েছে, এরা শ্রমিকদের সরকার, এদের উপর আস্থা রাখা যায় না। বরঞ্চ ক্যাপিটাল ফ্লাইট হলে খুব ভাল হয়। অপর দিকে অন্যান্য রাজ্য সরকার অপারচুনিষ্টের ভূমিকায় অবতীর্ণ হয়েছেন। এখানকার শিল্পপতিদের মূলধন যাতে ফ্লাইট ক্যাপিট্যাল হয় অন্যান্য রাজ্যসরকার এমন কি বিরোধীদলের সরকার তাকে অভিনন্দন জানাচ্ছেন যাতে এখানে অর্থ লগ্নী না করে তার জন্য তারা চেষ্টা করছে। আমরা দেখেছি যুক্ত-ফ্রন্টের কেরল সরকার যা আছে সেই সরকারও এইরকমভাবে ফ্লাইট ক্যাপিটাল করবার জন্য ইন্ধন যোগাবার চেষ্টা করছে।

আমি দেখেছি দিল্লীতে যে জনসংঘ, সেই জনসংঘ পর্যন্ত বলছে—যখন আমাদের এখানে ষ্ট্রাইক চলছিল যে বাংলাদেশ যদি বন্ধ হয়, তাহলে তোমরা আমাদের দিল্লীতে এসো, আমরা তোমাদের অভিনন্দন জানাবো। সেক্ষেত্রে আমাদের সরকারের একটা সঠিক পলিসি থাকা উচিত। সেই

ক পলিসির প্রথম হচ্ছে Capital এখান থেকে অন্যত্র চলে যাবার ক্ষেত্রে সরকারের বিনা ানুমতিতে তা যেতে পারবে না। সরকার সেই সম্পর্কে শিল্পপতিদের সঙ্গে এমন কোন ব্যবস্থা :বেন যাতে তারা Capital এখান থেকে না নিয়ে যেতে পারে। দ্বিতীয় হচ্ছে এদেশে যাতে । হয়, তারজন্য সরকারকে ব্যবস্থা করতে হবে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যাতে বেশী মাণে লাইসেন্স পাওয়া যায় তারজন্য কেন্দ্রের উপর চাপ দিতে হবে। আমরা দেখেছি কংগ্রেস লে পারমিট্ নিয়ে ব্যবসা হয়েছে। আমি মনে করি—আমাদের যুক্তফ্রন্ট সরকারের ক্ষেত্রে সেই য় কোন সুবিধাবাদী নীতি নাই। তাদের এমন নীতি গ্রহণ করতে হবে যাতে বেশী পরিমাণ মিটের বরাদ্দ এখানের জন্য হয়। যে শিল্প বেঁচে আছে কোন রকমে, তাদের নূতনভাবে বার জন্য তাদের বাধা সরিয়ে দিতে হবে এবং তাদের রক্ষার দায়িত্ব নিতে হবে। কেউ কেউ ১ বলবেন—পশ্চিমবাংলার শ্রমিকরা করেছে, তা তো ঠিকই। পশ্চিমবাংলার engineering র এই কারখানার শ্রমিকের আয় আগে যেখানে ছিল ৭০ টাকা, আজ সেখানে তাদের ন বৃদ্ধি হয়েছে। কিন্তু এই বেতন বৃদ্ধি পশ্চিমবাংলার যুক্তফ্রন্ট সরকারের অবদান নয়। র সেই বেতন বৃদ্ধি হয়েছে হাজার হাজার লক্ষ লক্ষ শোষিত নির্য্যাতিত শ্রমিকরা সংঘবদ্ধভাবে কদের বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছিল বলে নূতনভাবে একটা পে স্কেল করার agreement মালিকরা ছে। সেই কারণে আজকে শ্রমিকরা ৭০ টাকার জায়গায় ১৬০, ১৭০ টাকা মিনিমাম্ ওয়েজ ; পাচ্ছে। Textile শিল্পেও শ্রমিকদের বেড়েছে মূল বেতন। টী গার্ডেন ও Agricultural ourerদের ক্ষেত্রেও বেতন বৃদ্ধি হয়েছে। তাই বলি একদিকে আন্দোলনের প্রশ্ন এসেছে, এই দালনের প্রশ্নে পশ্চিমবাংলার শ্রমিকরা তাদের ভবিষ্যৎ ঠিক করে নিয়েছে। আরো অন্যান্য ক যারা আছে তাদের জন্য Minimum Wage Act এর কোন ব্যবস্থা হয় নাই। পশ্চিম-াার কোন শ্রমিক ৮ ঘণ্টা দৈনিক কাজ করলেও তার minimum guarantee of wages এর ন ব্যবস্থা নাই। সেইজন্য আমি মনে করি—এমন কোন নূতন আইন আমাদের এখানে তৈরী উচিত Minimum Wages Act. পশ্চিমবাংলায় বাস করে—সমস্ত শিল্পশ্রমিকদের minimum rantee of wages করে দিতে হবে। এটা উপেক্ষা করবার ব্যাপার নয়। আরো প্রশ্ন এসেছে ামরা যুক্তফ্রন্ট সরকারের মধ্যে থেকেও নানারকম সমস্যার সম্মুখীন আমাদের হতে হচ্ছে। । হচ্ছে এই যুক্তফ্রন্ট সরকার টিকবে কি টিকবে না। এই সম্পর্কে দুটো বানী মুখ্যমন্ত্রীমহাশয় ছেন—এদেশে আইনশৃঙ্খলা বলে কিছু নাই, এটা অসভ্য ও বর্বর সরকার। আর অন্যদিকে outy Cheif Minister বলেছেন—সবচেয়ে সূর্য্যের আলোক এখানে বেশী, এটা সভ্য সরকার। ঁ জিজ্ঞাসা করি—এই পশ্চিমবাংলার সরকার কি সভ্য সরকার? তাহলে মানুষে মানুষে এত শ্রেণী-ষ কেন? এত পার্টিতে পার্টিতে এত ভেদ বিভেদ কেন? কেন এক শ্রেণীর মানুষ অন্যের ছুরিকাঘাত করতে এতটুকুও দ্বিধাবোধ করছে না? এখানে আমাদের কোন পরিবর্তনের া নাই। এমন কি এই হাউসের একজন মন্ত্রী—একজন অফিসারকে transfer করবার জন্য দপত্রে বিবৃতি দিয়েছেন এবং এখানেও বলেছেন। মন্ত্রীদের কানে Plug দেওয়া, সেই লাকে তাঁরা এত বেশী ভালবাসেন ও বিশ্বাস করেন যে তার transfer order আজও হয় । তাই বলি আমাদের নীতি এমনভাবে পরিবর্তন করতে হবে এবং যুক্তফ্রন্ট সরকারকে সঠিক পথে ালিত করতে হবে। তারজন্য যুক্তফ্রন্ট সরকারের যে চরিত্র তার ৩২ দফা কর্মসূচী, সেই দফা কর্মসূচীকে বাস্তবে রূপান্তরিত করবার চেষ্টা করা প্রয়োজন। কিন্তু আমরা দেখছি কিছু এমন সমস্ত কথাবার্তা বলা হচ্ছে তাতে এই ৩২ দফা কর্মসূচীকে উপেক্ষা করা হচ্ছে। আমরা যে কংগ্রেস বড় বড় কথা বলে নির্বাচনে জয়ী হয়েছিল কিন্তু ইতিহাসের নির্দেশে কংগ্রেসকে বিনে নিক্ষিপ্ত হতে হয়েছে। আমিও এই কথা বলি ৩২ দফা কর্মসূচীর পরিপ্রেক্ষিতে যদি [illegible] তাহলে আমরা দেখব যুক্তফ্রন্ট সরকারকেও ইতিহাসের নির্দেশ

তাইবিনে নিক্ষিপ্ত হতে হবে। সেইজন্য যুক্তফ্রন্টের শরিকদলগুলিকে আমি একথা বলতে চাই যে সংকীর্ণ মনোভাব দূর করে, ফ্রন্টকে মজবুত করুন, দেশে নিয়ম শৃঙ্খলা রক্ষা করবার ব্যবস্থা করুন, প্রতিটি মানুষের জীবনের গ্যা...টী এনে দিন। আজকে আমরা শ্রেণীসংগ্রামের কথা শুনি—শ্রেণী-সংগ্রাম ভাল জিনিস।

( এই সময় লালবাতি জ্বলিয়া উঠে )

আচ্ছা, আমি এই বাজেটকে সমর্থন করে আমি শেষ করছি।

[5—5-10 p.m.]

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাজেটের সাধারণ আলোচনায় যোগ দিতে গিয়ে আমি আমাদের বাজেটের ৩ পাতায় আর্থিক পরিস্থিতি সম্বন্ধে যে আলোচনা করা হয়েছে এবং উপসংহারের প্রথম প্যারাগ্রাফে যেকথা বলা হয়েছে আমার আলোচনা তাতে সীমাবদ্ধ রাখব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইণ্ডিয়ান জার্নাল ফর লেবার ইকনমিকস-এ ভারতবর্ষের একজন অর্থনীতিবিদ সিদ্ধান্ত করেছেন যে আমাদের দেশে বেকারের সংখ্যা ৫ কোটি থেকে ৮ কোটির মধ্যে। এই অর্থনীতিবিদ বলেছেন আমাদের দ্বিতীয় পরিকল্পনার পর জাতীয় আয় ১৩ হাজার কোটি টাকায় দাঁড়ায়। পঞ্চম পরিকল্পনা যখন শেষ হবে, আগের হিসাবে ১৯৭৬ সালে, তখন যদি জাতীয় আয় বেড়ে ৩১ হাজার কোটি টাকা হয় তাহলে দেশের বেকারী দূর হতে পারে এবং পূর্ণ কর্মসংস্থানের ব্যবস্থা হতে পারে। অর্থাৎ তৃতীয়, চতুর্থ এবং পঞ্চম পরিকল্পনার শেষকালে এই আয়ে পৌঁছাতে গেলে ১৫ বছরের মধ্যে ৬০ হাজার কোটি টাকা বিনিয়োগ করতে হবে। এই হিসাবে ১৫ বছরে নূতন কর্মপ্রার্থীর সংখ্যা বাড়ছে ৫ কোটি ৫০ লক্ষ, এদের কাজের ব্যবস্থা করার জন্ত দরকার হবে ৫৫ হাজার কোটি টাকা। তাছাড়া আগেকার যে বোঝা থাকে ব্যাকলগ বলা হয় তা থাকছে। তাদের ব্যবস্থা করতে হবে। কিন্তু গত ২২ বছরে যা সম্ভব হয় নি এটা আমরা কেউই নিশ্চয়ই বিশ্বাস করি না যে ৬০ হাজার কোটি টাকা বিনিয়োগ করে ১৯৭৬ সালের মধ্যে সেই কাজ আমাদের ভারত সরকার করতে পারবেন। ভারতের জাতীয় বাজেটের যে সীমাবদ্ধতা আজকে আমাদের বাজেট আলোচনা করতে গেলে সেই সীমাবদ্ধতার কথা যদি আমরা মনে না রাখি তাহলে আমাদের বাজেটের সীমাবদ্ধতা সম্পর্কে আমরা সঠিক দৃষ্টিভঙ্গী নিতে পারব না। ভারতের যে জাতীয় বাজেট সেটা মনে রাখা দরকার ভারতের সামগ্রিক জাতীয় অর্থনীতির বাজেট নয় এবং এই সীমাবদ্ধতা হচ্ছে মৌলিক সীমাবদ্ধতা। যদি কেউ মনে করেন, ভারতের জাতীয় বাজেটে যে মূল সীমাবদ্ধতা আছে, সেখানে আমাদের একটা অঙ্গরাজ্যের বাজেট সেই মৌলিক সীমাবদ্ধতার উর্ধে উঠতে পারবে তাহলে সেটা ফেডারাল ফাইনান্সের যে স্ট্রাকচার, ফেডারাল ফাইনান্সের যে চরিত্র, তার যে প্রকৃতি, তার যে কাঠামো সবকিছু সম্বন্ধে ভুল ধারণা করা হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ফেডারাল ফাইনান্সের মৌলিক সীমাবদ্ধতার ফলে কি অবস্থা হয়েছে সেটা আমাদের একটু পর্যালোচনা করে দেখতে হবে। একথা আমরা সকলেই জানি যে বেকারী বা আধা বেকারী সমস্যার সমাধান একটা রাস্তাতেই হতে পারে সেটা হচ্ছে প্রডাকটিভ এমপ্লয়মেন্ট বাড়াতে হবে। কিন্তু প্রোডাকটিভ এমপ্লয়মেন্ট কোথাও বাড়ছে কি? প্রোডাকটিভ এমপ্লয়মেন্ট যদি আমাদের বাড়াতে হয় তাহলে ক্যাপিটাল গুডস তৈরী করতে হবে এবং ক্যাপিটাল গুডস তৈরী করে টুলস এণ্ড মেশিনারিজ যারা বেকার তাদের হাতে তুলে দিতে হবে। অর্থাৎ মোদ্দা কথা হচ্ছে এই, যে পরিমাণ টাকা আমরা বিনিয়োগ করতে পারবো, যে পরিমাণ টাকা আমরা লগ্নী করতে পারবো, যে পরিমাণে আমরা আমাদের দেশে বেসিক এণ্ড হেভি ইন্ডাস্ট্রিজ গড়ে তুলতে পারব সেই পরিমাণে আমাদের দেশ থেকে বেকারী, অর্ধ বেকারী দূর হতে পারবে। আজকে যদি সেই পরিপ্রেক্ষিতে আমরা বিচার করি দেশের দুর্বল অর্থনীতি কতটা এগিয়েছে, ভারতবর্ষের জাতীয় বাজেট কতটা সমস্যা সমাধানে এগিয়েছে তাহলে আমরা দেখবো যে আমরা যেসব আন্দোলন নিয়ে আলোচনা করছি—হয়ত বিধানসভার

ভিতরেও মাঝে মাঝে আর্তনাদ শোনা যাচ্ছে যে কলকারখানা চলছে না, বন্ধ হয়ে যাচ্ছে, লক-আউট, ক্লোজার হচ্ছে কিম্বা কোথাও শ্রমিকরা আন্দোলন করছে তারজন্য ধর্মঘট হচ্ছে কিংবা আরো নানারকম হয়ত বিশৃঙ্খলা শ্রমিকজগতে দেখা দিচ্ছে, শিল্পজগতে দেখা দিচ্ছে—অনেকে বলছেন সেগুলি যদি সব ঠিক হয়ে যায় তাহলে আর কোন ঝামেলা থাকবে না, মামলা থাকবে না। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে স্মরণ করিয়ে দেব যে পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় শিল্পজগতে আইডিয়্যাল কনডিসান্স আসবে না, আইডিয়্যাল এ্যাটমসফিয়ার আসবে না, সেটা আশা করা বাতুলতা মাত্র, সেটা অবাস্তব কল্পনা, এ কখন হবে না। কাজেই আজকে আমি যদি তর্কের খাতিরে ধরেও নিই যে কোথাও কোন ঝামেলা নেই, কোথাও কোন হামলা নেই, কোথায়ও কোন—শ্রমিক আন্দোলন নেই, কোথাও লক-আউট, ক্লোজার নেই, কোথাও কলকারখানা বন্ধ হচ্ছে না, মালিক কোথাও পালিয়ে যাচ্ছে না, কলকারখানা উঠে যাচ্ছে না, ক্যাপিটাল সাই হচ্ছে না এবং আমি যদি তর্কের খাতিরে ধরে নিই যে এই সমস্ত কনডিসান্স ফুলফিল্ড তাহলেই আমাদের সমস্যা কি মিটবে, আমাদের সঙ্কট কি মিটবে? আমরা কোন্ সঙ্কটে ভুগছি? আমরা যে সঙ্কটে ভুগছি সেটা হচ্ছে ক্যাপিটালিষ্ট কন্ট্রাডিক্শানের সঙ্কট। আমাদের দেশে যে সঙ্কট আজকে চলছে সেটা ক্যাপিটালিষ্টিক প্রোডাকটিভ সিস্টেমের সঙ্কট, সেই সঙ্কটে আমরা আজকে ভুগছি এবং তারই জন্য আজকে আমরা এখানে দেখতে পাচ্ছি উৎপাদন সীমিত হয়ে যাচ্ছে এবং সঙ্গে সঙ্গে দেশে বেকার বেড়ে যাচ্ছে। এই হচ্ছে আজকে আমাদের অবস্থা। কাজেই আমাদের মনে রাখা দরকার যে প্রোডাকটিভ এমপ্লয়-মেণ্ট বাড়াবো বললেই বাড়ান যায় না। আজকে বিরোধীদলের যদি কোন সদস্য মনে করেন যে আমাদের রাজ্যসরকার কোন একটি ইস্পাত কারখানা গড়ে তুলতে পারবেন এবং গড়ে তুলে বেকার সমস্যার সমাধান করে দিতে পারবেন তাহলে সেটা অবাস্তব কল্পনা হবে। একটা ইস্পাত কারখানা গড়ে তুলতে ৫০০ থেকে ১ হাজার কোটি টাকা দরকার হবে। কাজে কাজেই আজকে সমগ্র ভারতবর্ষের অর্থনীতি যদি সেই টাকা জোগাড় করতে না পারে তাহলে কোন অঙ্গরাজ্যের ক্ষমতা নেই যে এই সমস্যার সমাধান করতে পারবে। কাজেই আজকে প্রোডাকটিভ এমপ্লয়মেণ্ট বাড়ান বড় চাট্টিখানি কথা নয়। আমাদের দেশে বছরে একটা করে ইস্পাত কারখানা গড়া দরকার। আমাদের আকরিক লোহার অফুরন্ত ভাণ্ডার আছে। কিন্তু আমরা ইস্পাত কারখানা করতে পারছি না। ২২ বছরে আমাদের ইনভেষ্টমেণ্ট সেক্ষেত্রে কত? ২২ বছরে আমরা ৩টি ইস্পাত কারখানা করেছি এবং সবশুদ্ধ মাত্র আমরা ১ হাজার ৬৭ কোটি টাকা ইনভেষ্ট করেছি। তাই আমাদের আজ ভিক্ষার ঝুলি নিয়ে সারা দুনিয়ায় ঘুরে বেড়াতে হচ্ছে। এখন পর্যন্ত আমাদের ঋণ হচ্ছে প্রায় ১০ হাজার কোটি টাকা। এর মধ্যে প্রায় ৬ হাজার কোটি টাকা হচ্ছে বাহিরের বাজারে এবং ৪ হাজার কোটি টাকা হচ্ছে আমাদের দেশের বাজারে। কাজেই এই অবস্থায় কোথায় ইস্পাতের কারখানা, কোথায় সিমেণ্টের কারখানা, কোথায় ভারী যন্ত্রপাতির কারখানা, কোথায় ভারী ইলেকট্রিক্যাল ইকুইপ-মেণ্টের কারখানা, যে আমাদের ক্যাপিটাল গুড্স বাড়বে, আমাদের কলকারখানা বাড়বে, আমাদের দেশ থেকে বেকারী দূর হবে? এ হয়নি। ২২ বছরের এই সীমাবদ্ধতার মধ্যে আমরা ঠোকাঠুকি খেয়ে মরেছি। কাজে কাজেই মডার্ণ ইণ্ডাষ্ট্রিয়াল ইনভেষ্টমেণ্ট বলতে আমরা যা বুঝি আমাদের দেশে তা হয়নি ২২ বছরে এবং সেইজন্য যেমন কেন্দ্রে আজকে কোন সমস্যার সমাধান হয়নি তেমনি এইকথা অব্যর্থভাবে আমাদের মেনে নিতে হবে এখানে যুক্তফ্রন্ট সরকার কায়েম থাকলেও এই যে ঐতিহাসিক সীমাবদ্ধতা এই সীমাবদ্ধতা কাটানোর ক্ষমতা আমাদের নেই। বিনিয়োগ ব্যবস্থা যাতে আমরা আরো জোরদার করতে পারি, যাতে এই ব্যবস্থার মাধ্যমে নূতন করে কলকারখানা গড়ে তুলতে পারি এবং যাতে ভয়াবহ বেকার সমস্যার সমাধান হতে পারে। আমরা জানি এই সীমাবদ্ধতার মধ্যে সমাধান নেই। সেই সমাধানের পথ, রিলিফের পথ কি? পথ হচ্ছে ব্যাপক ইণ্ডাষ্ট্রীয়ালাইজেশন। সমস্যা এই নয় যে, কোন খাতে ৪ কোটি বাড়ান হচ্ছে, ১ কোটি কমান হচ্ছে কিন্তু কোথায়ও

আরো ২ কোটি বাড়ান দরকার। ৫ কোটি বেকার সারা ভারতবর্ষ জুড়ে যদি থাকে তাহলে এখানে কি করতে হবে তার হিসাব আমাদের জানা আছে। যদি সেই সমস্যার সমাধান করতে হয় তাহলে এই সামান্য কর্মপ্রচেষ্টা দিয়ে হবে না। ২২ বছরে আমরা কি পেয়েছি? আমরা সবাই পাবলিক সেক্টরের কথা জানি। পাবলিক সেক্টর ইনডাষ্ট্রিজের জন্য—প্রাইভেট সেক্টর এর কথা ছেড়েই দিলাম তার তো মা-বাপ নেই, তার হিসাব নেই, তার থেকে জাতীয় অর্থ-নীতি কতখানি লাভবান হচ্ছে জানি না, তাই প্রাইভেট সেক্টরের কথা বাদই দিলাম—প্রাইভেট সেক্টর বাদ দিয়ে পাবলিক সেক্টরের কথা যদি আমরা ধরি তাহলে দেখা যাবে পাবলিক সেক্টরে কত ইনভেষ্ট করতে পেরেছি ২২ বছরে? ২২ বছরে বড় জোর মাত্র আড়াই হাজার কোটি টাকা আমরা ইনভেষ্ট করতে পেরেছি। এত বড় দেশে এ দিয়ে কি হবে?

[5-10—5-20 p.m.]

কিন্তু আজকে ক্যাপিটাল এক্সপেনডিচার যোগাড় করার দায়িত্ব কার? ফেডারেল সরকার তৈরি হয়েছে, সেটা ফেডারেল সরকারের দায়িত্ব। ইণ্ডাষ্ট্রিয়ালাইজেসান ষ্টেট গভর্ণমেন্টের দায়িত্ব নয়, সম্পূর্ণভাবে ফেডারেল গভর্ণমেন্টের দায়িত্ব, সে দায়িত্ব তাঁরা পালন করতে পারেন নি। তাঁদের সেখানে সম্পদও সীমিত। দেখা যাচ্ছে ৮৫ পারসেন্ট তাদের যে সোরস অব ইনকাম থেকে আসে সেটা হচ্ছে কাষ্টমস্, এক্সসাইজ, কর্পোরেশন ট্যাক্স এবং ইনকাম ট্যাক্স থেকে। কাজেই তাদের ভিক্ষার ঝুলি নিয়ে সারা পৃথিবীতে ঘুরে বেড়াতে হচ্ছে। অবশ্য এতে তাদের কোন দোষ নেই, দোষ থাকতে পারে না—এটা যদি কেউ মনে করেন যে ইন্দিরা গান্ধী কোথাও থেকে সিঁদ কেটে টাকার যোগাড় করবেন তাহলে বলব সেটা হবে না, সেখানে সমস্ত ব্যবস্থাটাই পাল্টাতে হবে। এই যে ক্যাপিটালিষ্টিক ষ্ট্রাকচার অব সোসাইটি এখানে রয়েছে, এই যে ক্যাপিটালিস্টিক ষ্ট্রাকচার অব ইকনমি এখানে রয়েছে তাকে ভাংগতে হবে, চুরমার করতে হবে এবং সেখানে নতুন বুনিয়াদ গড়তে হবে। সেখানে সোশালিষ্টিক ষ্ট্রাকচার চাই, তা ছাড়া বাঁচার কোন রাস্তা নেই। স্যার, আজকে এই যে লিমিটেসান বা সীমাবদ্ধতা এতে রাজ্যসরকারও ভুগছেন। সোর্স অব ইনকাম রাজ্যসরকারের কি? কোথা থেকে টাকা আসবে বা কত কোটি টাকা রাজ্যসরকার ইণ্ডাষ্ট্রিয়ালাইজেসানের জন্য খরচ করতে পারেন? পারেন না, এটা অসম্ভব, অবাস্তব কল্পনা আজকের কনস্টিটিউসানে সে বিধান নেই। সেখানে ষ্টাটুটারী কতকগুলি প্রভিসানে সামান্য ছিঁটে ফোটা দেওয়ার বিধান আছে। স্যার, যেদিন বাজেট পেশ করা হল তার পরের দিনে খবরের কাগজে দেখলাম সিদ্ধার্থবাবু বিবৃতি দিয়ে বলেছেন যে এই তো এত সমালোচনা করছেন তাও যা দেবার সে তো ইন্দিরা গান্ধীই দিলেন। সিদ্ধার্থবাবুকে বলি, তিনি দান খয়রাত করছেন না, এটা বদান্যতা নয়। ফেডারেল ফিনান্সের যে ষ্ট্রাকচার সেটার খবর তিনি রাখেন না বলেই হয়ত এই কথা বলেছেন। সেখানে একটা কথা আছে ডেভেলিউসান অব রিসোর্সেস ফ্রম দি সেণ্টার টু দি ষ্টেট এবং এগুলি ষ্টাটুটারী প্রভিসান, দিতে হবে। কাজেই তিনি দান খয়রাত করছেন না। আমাদের এই রাজ্য থেকে অনেক কিছু নিয়ে যাচ্ছেন আর তার ভাগ হিসাবেই আমাদের দিচ্ছেন। তা ছাড়া গ্রাণ্ট-ইন-এড'এর কথা, সেটাও দান খয়রাত নয় বা বদান্যতা নয়। গ্রাণ্ট-ইন-এড আসে কনসোলিডেটেড ফাণ্ড অব ইণ্ডিয়া থেকে, কাজেই সেখানেও দান খয়রাতের প্রশ্ন ওঠে না। এটা ভারতের কনসোলিডেটেড ফাণ্ড, এটার উপর আমাদের ভারতবর্ষের সমস্ত মানুষের সমান অধিকার আছে। স্যার, এই যে সামান্য আমরা কিছু পাই তাও দেখছেন বাজেটে যে ৫ম অর্থ কমিশন কি সুপারিশ করেছেন বা কত টাকা দিচ্ছেন। সেই সামান্য টাকা নিয়ে কি হবে বা না হবে সে সমস্ত আমরা বাজেট বক্তৃতায় আমরা পেয়ে যাব,

কাজেই আমি আর তার মধ্যে যাচ্ছি না আমি যেখানে সুরু করেছিলাম সেখানেই ফিরে এসে বলতে চাই যে গত ২২ বছরের অভিজ্ঞতা বা শিক্ষা যা আমাদের হয়েছে তাতে চলতি অর্থনীতি এবং রাষ্ট্রীয় কাঠামোর ভেতরে আমরা প্রয়োজনীয় রিসোর্সের ব্যবস্থা করতে পারবো না, করা সম্ভবপর নয়। তাহলে কোন রাস্তায় যাবেন বা কেন রিসোর্সেস নেই, তার জবাব কি, আমি বলব, নতুন রাস্তা নিতে হবে। স্যার, আমি জোরের সঙ্গে একথা বলতে পারি যে আমরা আজকে অন্ধকারের মধ্যে পথ খুঁজে বেড়াচ্ছি। তবে তার আর দরকার হবে না, নতুন রাস্তা আমাদের নিতে হবে। স্যার, এই প্রসঙ্গে বলি, ১৯১৭ সালে সারা পৃথিবীকে জাগিয়েছিল একটি দেশ, সারা পৃথিবীকে জাগিয়ে দিয়ে সেখানে সমাজতান্ত্রিক রাষ্ট্র কায়েম হয়েছিল। ১৯১৭ সালে সেই রাষ্ট্র কায়েম হবার পর ৫।৭ বছর ধরে সেখানে প্রতি-বিপ্লব হয়েছে। আর সেই রাষ্ট্রকে একবারে আঁতুড় ঘরে মেরে ফেলবার জন্ম সমস্ত পৃথিবীর ধনবাদী রাষ্ট্রগুলি চেষ্টা করেছিল। ৫।৭ বছর তারা ৫ শালা পরিকল্পনা করতে পারেনি কিন্তু তারপরে সেই দেশ ১৯২৮-২৯ সালে ৫ শালা পরিকল্পনা গ্রহণ করেছিল। ৫ শালা পরিকল্পনা গ্রহণ করার পর ১৯৩০ সালের মধ্যে সেই সমাজতান্ত্রিক রাষ্ট্রে বেকারী চিরকালের মত দূর হয়ে গেল। আজ দেখা যাচ্ছে সেদিন যে রাষ্ট্রটি ভূমিষ্ট হয়েছিল সেখানে বেকার নেই। ১৬ বছরের ছেলে মেয়েরাও আজ সেখানে বুঝেছে জীবনকে কি ভাবে উপভোগ করতে হয়। ১৯১৭ সালে সেই সমাজতান্ত্রিক বিপ্লবের ভেতর দিয়ে এটা সম্ভব হয়েছিল, আমরা দেখেছি, রাশিয়াতে। আজকে সেই পথ কেন এখানে নেওয়া হবে না? যে পথ আজকে আমাদের পথ আটকাচ্ছে সেই আমাদের পথ নয়, কাজেই নতুন পথ আমাদের নিতে হবে। আজকে আমরা 'ল' এ্যাণ্ড অর্ডারের প্রশ্ন তুলছি, আমরা ডিসিপ্লিনের কথা বলছি, শালীনতা, শোভনতা, সভ্যতার কথা বলছি। কিন্তু কেন আমাদের যুবকরা ডিজেনারেটেড হয়ে যাচ্ছে, বিপথে চলে যাচ্ছে, তাদের এনার্জি আজকে তারা ধ্বংসাত্মক কাজে ব্যয় করছে? স্যার, আমার জিজ্ঞাস্য, কি তারা করবে? আমাদের দেশে কোলকাতা এবং ইনডাষ্ট্রীয়াল এরিয়াতে বেকার সম্বন্ধে যে সমীক্ষা করা হয়েছিল সেই রিপোর্ট ১৯৫৯ সালের রিপোর্ট। আজকে সেই রিপোর্ট আমরা দেখেছি, কি ভয়ংকর অবস্থা। ১৬ থেকে ২৫ বছরের ছেলেমেয়েদের মধ্যে বেকার সংখ্যা সব চেয়ে বেশী, শিক্ষিত লোকেদের মধ্যে বেকার সংখ্যা সব চেয়ে বেশী। এখন যারা ইনজিনিয়ারিং ও টেকনিক্যাল শিক্ষা নিচ্ছে, যারা লেখা-পড়া শিখছে তাদের একটা কাজ দিতে পারলেন না সরকার। তারাও সমাজকে বড় করতে চেয়েছে, তারা নিজেদের পরিবারকে বড় করতে চায়নি। তারা যে লেবার দিতে পারতো সেটাতো প্রোডাকটিভ লেবার হতে পারত এবং সেটাকেও দেশ গড়ার কাজে আমরা লাগাতে পারতাম। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দুঃখের বিষয় ২২ বছরে এই যে যুবশক্তি, এই যুবশক্তিকে কোন পথ আমরা দেখাতে পারিনি। তাই বলছি, আজকে যারা আর্তনাদ করছেন যে আইন-শৃংখলা নেই, আজকে যারা আর্তনাদ করছেন যে ডিসিপ্লিন নেই, আজকে যারা বলছেন শালীনতা, ভদ্রতা, শিষ্টতা নেই, তাদের বলতে চাই, মাত্র কলির সন্ধেবেলায় এসে পৌঁছেছেন। আজকে একথা মনে রাখা দরকার যে এটা ভুমিকম্প নয়, এটা সামান্ত একটু কম্পন এবং সর্বগ্রাসী লাভাস্রোত এখনও আরম্ভ হয় নি। আমরা যেটা দেখতে পাচ্ছি সেটা শুধু ধোঁয়া, শুধু ধুমায়িত হচ্ছে আজকে আগ্নেয়গিরি। এই ধোঁয়া দেখে ভয় পেলে চলবে না, যদি যুবশক্তি এইভাবে দেশে নষ্ট হয়ে যায়, যদি দেশ গঠনের কাজে সরকার তাদের না লাগাতে পারে তাহলে ক্ষমা তারা করবে না। লাভা স্রোতে এই ব্যবস্থার সারা দেশের ধ্বংস অনিবার্য্য। সেই ধ্বংস-এর ভিতর দিয়ে নুতন ভারতবর্ষ গড়ে উঠবে যদি আজকের ব্যবস্থা ব্যর্থ হয়। একথা বলে এই বাজেটের চূড়ান্ত সীমাবদ্ধতা সত্ত্বেও এটাকে সমর্থন করছি। কারণ আমরা জানি এর সীমাবদ্ধতা হচ্ছে কেন্দ্রীয় জাতীয় বাজেটের এবং জাতীয় অর্থনীতির সীমাবদ্ধতা। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুনীল বসু রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী যে বাজেট উপস্থাপন করেছেন সেই বাজেটকে সমর্থন করছি এবং এই বাজেটকে সমর্থন করতে গিয়ে কয়েকটা বক্তব্য আপনার মাধ্যমে এই সভার কাছে রাখার চেষ্টা করছি। ১৯৭০-৭১ সালের যে বাজেট উপস্থাপন করা হয়েছে সেটা যে শুধু যুক্তফ্রন্টের প্রথম স্বরচিত বাজেট তা নয়। এই বাজেট এমন এক সময়ে উপস্থাপিত হয়েছে যখন ভারতবর্ষের মানুষ একদিকে তীব্র সংগ্রামের মুখোমুখী দাঁড়িয়ে আছে অপরদিকে সংগ্রামের পথে এগিয়ে যাবার জন্য তারা সংগঠিত হচ্ছে প্রতিজ্ঞাবদ্ধ হচ্ছে। কাজেই আমাদের বুঝতে হবে এই সঙ্কট কেন? এই বাজেটের সীমাবদ্ধতা কেন? কেন আজকে আমরা ঘাটতি বাজেটকে সমর্থন করতে বাধ্য হচ্ছি? এটাতো আনন্দের কথা নয়। আমরা জানি, আজকে এই ঘাটতি বাজেট তৈরী করতে বাধ্য হয়েছে ২২ বছরের এই কংগ্রেস কু-শাসনের ফলে। এই কংগ্রেস কু-শাসনের ফলে একচেটিয়া পুঁজিপতি, রাজা মহারাজা সামন্ততান্ত্রিক কর্তৃত্ব করে সাম্রাজ্যবাদীদের সেবা করছেন, তাদের সম্পদ বৃদ্ধি করার জন্য চেষ্টা করেছেন। তারা একদিকে একচেটিয়া পুঁজিপতিদের হাতে কোটি কোটি টাকার সম্পদ পুঞ্জিভূত করার জন্য সাহায্য করেছেন অপরদিকে এই দেশকে সাম্রাজ্যবাদী শাসনের ক্ষেত্রে পরিণত করেছেন। আমাদের কাছে যে ইকোনমিক রিভিউ উপস্থাপিত করা হয়েছে তার ভিতর দিয়ে আমরা দেখতে পাই ভারতবর্ষ যে ঋণ গ্রহণ করেছে তার প্রায় শতকরা ৯০ ভাগই সাম্রাজ্যবাদীদের কাছ থেকে এবং তার ভিতর শতকরা ৫১ ভাগ মার্কিন সাম্রাজ্যবাদীদের কাছ থেকে গৃহীত। আমরা দেখতে পাই বিগত ৩টি পরিকল্পনার মাধ্যমে ভারতবর্ষের অঙ্গরাজ্যগুলির ঋণগ্রস্ততা বেড়েছে ৪৪৫ কোটি টাকা থেকে সাড়ে পাঁচ হাজার কোটি টাকারও বেশী অর্থাৎ শতকরা ১১ শত ২১ ভাগ। এই অবিশ্বাস্য অঙ্ক আজকে আমাদের বইতে হচ্ছে। আমরা ইকোনমিক রিভিউতে দেখতে পাচ্ছি ৪৬ থেকে ৬৪ সালের যে বছরগুলি তাতে নিরংকুশ ক্ষমতা কংগ্রেসের ছিল। তার ভিতর দিয়ে পশ্চিমবাংলার শিল্প, কৃষি, কর্মসংস্থান সর্বক্ষেত্রে কি নিদারুন অবনতির স্বাক্ষর তারা রেখে গেছেন। আমরা দেখতে পাই কারখানার সংখ্যাসূচক সংখ্যা ২৯ থেকে ১৫ নেমে গেছে, উৎপাদন ২৭.২ থেকে ২১শে নেমে গেছে এবং এমপ্লয়মেন্ট ৩৩.৬ থেকে ২১.৭ নেমে গেছে। এর পরেও এটা যারা সৃষ্টি করেছে, এটা যারা বাংলাদেশের মানুষকে দিয়ে গেছে, যারা এটা ভারতবর্ষের মানুষকে দিয়ে গেছে তারা যদি আজকে ব্যঙ্গ করে এই বাজেটকে দেউলিয়া বাজেট বলে তাহলে প্রশ্ন করতে হয় যে, তারা কোন মুখে একথা বলছেন, তাদের কি মানুষের রক্ত এতটুকু শরীরে নেই? বিন্দুমাত্র লজ্জা তাদের করবে না একথা বলার সময়ে? আজকে যখন এই বিবৃতি সংবাদপত্রে তারা দিয়েছেন, আজকে বিধানসভায় বাজেট আলোচনা হবে জানা সত্বেও তারা ওয়াক আউট করে এই বক্তব্য রাখার সৎ সাহস তারা দেখান নি। তাই আজকে আমাদের বুঝতে হবে যে কংগ্রেসী প্রতিক্রিয়ার স্বরূপ কি—কংগ্রেস কিভাবে আমাদের দেশকে দেউলিয়া করে ডুবিয়ে দিয়ে কিভাবে আজকে আমাদের বিপদের মুখে ফেলেছে। তাই আজকে আমরা যুক্তফ্রন্ট এই বাজেটের সীমাবদ্ধতার মধ্যে নিজেদের আটকে রাখতে চাই না। মুখ্যমন্ত্রীর যে মুদ্রিত ভাষণ তার মধ্যে আমরা পেয়েছি যে যুক্তফ্রন্ট সরকার বাংলাদেশের মানুষের সর্বাঙ্গীন উন্নতির জন্য সংগ্রাম করার একটা ঘোষণা গ্রহণ করেছে এবং সেই ঘোষণাকে তারা কার্যকরী করতে চায় আমাদের সমস্ত সীমাবদ্ধতা থাকা সত্বেও। আমরা আমাদের ৩২ দফা কর্মসূচীকে করতে গিয়ে যে সমস্ত বাধা বিপত্তির সম্মুখীন হয়েছি ঐ সমস্ত শত্রুর কাছে যে কোনটা আশু হবে কোনটা গৌন হবে কোনটা দু দিন বাদে হবে তা নির্ধারণ করতে গিয়ে যে আভ্যন্তরীন বিরোধের সম্মুখীন হয়েছি তা আমাদের অতিক্রম করতেই হবে এবং শত্রুর সাথে মোকাবিলা করবার জন্য আমাদের আরও ঐক্যবদ্ধ হয়ে রণাঙ্গনে অবতীর্ণ হতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে স্বভাবতই প্রশ্ন জাগে যে কোথা থেকে আমরা এই দেশ গঠন করার সম্পদ সংগ্রহ করবো। স্বভাবত যে শ্রমিক কলকারখানায় কাজ করে যে কৃষক ক্ষেতখামারে কাজ করে মাঠে যারা সম্পদ তৈরী করে সেই

শ্রমিক ও কৃষকদের ডাক দিয়েছি যে তোমাদের উৎপাদন বৃদ্ধি করতে হবে—তা না হলে দারিদ্র বণ্টন করা ছাড়া আর কিছুই আমাদের থাকবে না। স্বভাবত দারিদ্র বণ্টন করা যায় না। উৎপাদন বৃদ্ধি একটা বিরাট সমস্যা এবং এই উৎপাদন বৃদ্ধির পথে একচেটিয়া পুঁজিপতিরা যে বাধার পর বাধা সৃষ্টি করে চলেছে সেই বাধাগুলিকে আমাদের অপসারণ করতেই হবে। এখানে যে বিবরণী আমরা পেয়েছি তার ভিতর আমরা দেখেছি যে প্রাইভেট সেক্টর ১০ হাজার কোটি টাকা বিনিয়োগ করা হবে—কিন্তু সেই বিনিয়োগ কোথায় এবং তা কিভাবে হবে? আমরা জানি ধনতন্ত্রের একটা মূলনীতি হোল যে তারা সেখানেই টাকা লগ্নী করতে চায় যেখানে শ্রম সবচেয়ে সস্তা, যেখানকার মানুষের প্রতিরোধ ক্ষমতা সবচেয়ে দুর্বল যেখানে আইনশৃঙ্খলা প্রয়োগ হয় শোষণকে রক্ষা করার জন্য শান্তিকে রক্ষা করার জন্য নয়। কাজেই ফ্লাইট অব ক্যাপিটেলের ধূয়া তুলে যে কাজ করা হচ্ছে সেই কাজ ভারতবর্ষের অসংগঠিত শ্রমজীবী মানুষ যার উপর এই একচেটিয়া পুঁজিপতিরা শোষণ চালাচ্ছে এই ফ্লাইট অব ক্যাপিটেল—এর ধূয়া তুলে তাতে যদি তারা সফল হয় তারা যদি বিভ্রান্ত করতে পারে আমাদের দেশের গণতান্ত্রিক মানুষের চেতনাকে তাহলে আমাদের সেই দিনের জন্য প্রস্তুত থাকতে হবে এবং তাহলে সেই দিনই ঐ পুঁজি ভারতবর্ষ থেকে চলে যাবে ঐ আফ্রিকার অনুন্নত জায়গায়, দক্ষিণ পূর্ব এশিয়ার অনুন্নত জায়গায়—তার লক্ষণও দেখা যাচ্ছে। কাজেই পুঁজিবাদের সাথে আপোষ করে নয় সহযোগিতা করে নয়, পুঁজিপতিদের বিরুদ্ধে সংগ্রামের মাধ্যমে অগণিত জনগণকে উদ্বুদ্ধ করে তাকে নব চেতনায় জাগিয়ে তুলতে হবে। এবং তা করতে আমরা যুক্তফ্রন্ট তার সমস্ত সরিক দলগুলি যদি একত্রিত হতে পারি এবং এই নব চেতনাকে জাগ্রত করে তাদের যদি এগিয়ে নিয়ে যাই তাহলে এমন কোন বাধা নাই, যে সে পথ রোধ করতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রের কথা এই জন্য বলছি যে অনেক মাননীয় সদস্য চায়ের কথা ও পাটের কথা বলেছেন। আমি কয়লাখনি অঞ্চলের মানুষ সেখানে আমি দেখতে পাই যে কিভাবে কয়লা সম্পদ অপচয় হচ্ছে কেন্দ্রীয় সরকারের নেতৃত্বে। কয়লার মালিক শুধু কয়লা সম্পদ অপচয় করছে না ভুসম্পত্তিও তারা নষ্ট করছে। তারা আসানসোল অঞ্চলে যতটুকু কৃষি ব্যবস্থা হতে পারতো তারও সর্বনাশ তারা করছে নানাভাবে। শুধু তাই নয়, সরকারের রাজস্বও তারা কিভাবে তা থেকে বঞ্চিত করছে দেখুন—প্রায় ২০ কোটি টাকা তাদের কাছে পাওনা। কেন্দ্রীয় সরকার তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার পরিবর্তে তাদের আরও উৎসাহিত করছে। কাজেই একচেটিয়া পুঁজিপতিদের হাত থেকে যদি দেশকে বাঁচাতে না পারি তাহলে দেশকে বাঁচাবার কোন উপায় নাই। বিগত এক বছর ধরে যুক্তফ্রন্ট সরকার শ্রমিক কৃষকদের ন্যূনতম সুবিধাগুলি দিতে পেরেছে তাদের প্রয়োজন মেটাবার শ্রমিকদের বেতন বৃদ্ধি হয়েছে, তাদের কর্মরক্ষা হয়েছে, যদিও কর্মসংস্থান বৃদ্ধি করতে পারা যায় নি। সরকারী কর্মচারীর বেতন বৃদ্ধি হয়েছে। এগুলি করেছি এবং এই করার ভিতর দিয়েই কৃষক তাদের অধিকার রক্ষা করতে পেরেছে এবং নিজেদের ক্ষেতের ফসল তাদের ঘরে তুলতে পেরেছে। আর এর ফলে বাংলা দেশ এক নূতন চেতনায় জেগে উঠেছে। তাই মানুষ এই ব্যাংকে কলে কারখানায় সমস্ত আঘাতকে অগ্রাহ্য করে যুক্তফ্রন্টের একতাকে যারা ভাঙবার চেষ্টা করেছে তাকে ব্যর্থ করে দিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আর কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। আজকে বাংলাদেশের মানুষ নুতন করে দেশকে গড়ে তুলতে চায় এবং নুতন করে গড়ে তুলবার প্রেরণা নেবে নিশ্চিত-ভাবে সেই মহান বিপ্লবী সংগ্রামী গৌরবান্বিত লেনিন শতকে, কি করে বিপ্লব করতে হয় মানুষের জীবনকে রূপান্তরিত করতে হয় তা তিনি দেখিয়ে দিয়েছেন। জনগণ অতি দ্রুত সংগ্রাম করে ঐক্যবদ্ধ হয়ে সাম্রাজ্যবাদ একচেটিয়া পুঁজিবাদ এবং সামন্ততন্ত্রের উপর আঘাত হেনে হেনে যুক্তফ্রন্ট বাংলাদেশকে পরিবর্তিত করবে। ভারতবর্ষকে পরিবর্তিত করবে। তাই কেন্দ্রের বিরুদ্ধে আমাদের সংগ্রাম পরিচালনা করতে হবে। সংবিধান পরিবর্তনের জন্য সংগ্রাম

পরিচালনা করতে হবে। আমাদের সরকারী দলিল প্রচার করা হয়েছে যে সংবিধান যদি পরিবর্তন না হয় তাহলে শতকরা ৮ জনের ভোটাধিকারে অপ্রত্যক্ষ প্রতিনিধিত্বে যে সংবিধান রচিত হয়েছে, সেই সংবিধান দ্বারা ভারতবর্ষের ৭২ জন মানুষের সমস্যার সমাধান করতে পারব না। তার পথে বারে বারে বাধা বিঘ্ন হচ্ছে। সেজন্যই সুপ্রীম কোর্ট ব্যাংক জাতীয় করণের বিরুদ্ধে গেছে, লেজিসলেচার এবং জুডিসিয়ারীর মধ্যে বিরোধ দেখা দিয়েছে আর সেই বিরোধ হচ্ছে মৌল বিরোধ। সেজন্য আমরা সংগ্রামের পথে এগিয়ে যাব। এই আবেদন জানিয়ে আমি বাজেট এর প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রীপ্রলয় তালুকদার :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মুখ্যমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন এখানে, আমি তা সম্পূর্ণ সমর্থন করি। এই বাজেট ঘাটতি বাজেট এবং এই ঘাটতি বাজেটকে আমাদের সমর্থন করতে হচ্ছে। কিন্তু এই বাজেট ঘাটতি কেন হল সেকথা আমার আগে বিভিন্ন বক্তা আপনার সামনে তাদের বক্তব্য রেখেছেন। আজকে বাংলাদেশের যে অর্থনৈতিক পরিস্থিতি তাতে এই ঘাটতি বাজেট উপস্থিত করতেই হবে। এর আগের বাজেটও ঘাটতি বাজেট ছিল। কিন্তু এই অর্থনৈতিক পরিস্থিতির সৃষ্টি এক দিনে হয়নি এই আর্থিক পরিস্থিতি হয়েছে ২২ বছর ধরে। যারা আমাদের দেশের শাসন ক্ষমতায় এল স্বাধীনতার পরবর্তীকালে তারা দেশকে ধনবাদ অর্থনৈতিক দিকে নিয়ে গেছল। তারই পরিণতি হচ্ছে আজকের এই অর্থনৈতিক সংকট। এই আর্থিক সংকট শুধু বাংলাদেশে নয়, গোটা ভারতবর্ষেই দেখা দিয়েছে। এই অর্থনৈতিক সংকটের ফলে ভারতবর্ষের কায়েমী স্বার্থ প্রতিক্রিয়াশীল শক্তি ধনিক শ্রেণী এই সংকটের ভারটা জনগণের উপর চাপিয়ে দেবার চেষ্টা চালিয়েছে। এবং জনগণ এই চক্রান্তের বিরুদ্ধে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে প্রতিরোধ সংগ্রাম করেছে এবং পশ্চিম বাংলা এই গৌরবোজ্জল সংগ্রামের সাক্ষ্য বহন করছে। আজকে বাংলাদেশে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে। তার ফলে বাংলাদেশের মানুষ স্বভাবতঃই আশা করেছিল যে তাদের অর্থনৈতিক সমস্যার সুরাহা হবে।

[5-30—5-40 p.m.]

যদিও আমরা জানি এবং বারে বারে বলেছি এই অর্থনৈতিক কাঠামোর মধ্যে থেকে সাধারণ মানুষের কোন সমস্যার সমাধান হওয়া সম্ভব নয়। কারণ এই অর্থনৈতিক কাঠামো হচ্ছে পুঁজিবাদী অর্থনৈতিক কাঠামো এবং তার আসল কথা হচ্ছে শোষণ। এই শোষণের ফলে আমরা দেখেছি মানুষের জীবন ক্রমশঃ ক্রমশঃ দরিদ্র থেকে দরিদ্রতম হয়ে যাচ্ছে। কাজেই এই অর্থনৈতিক কাঠামো যতক্ষণ পর্যন্ত না উপড়ে ফেলে নূতন অর্থনৈতিক কাঠামো সৃষ্টি করতে পারছি এবং যতক্ষন পর্যন্ত না মালিকের যন্ত্র পরিবর্তন করতে পারছি ততক্ষণ পর্যন্ত সাধারণ মানুষের কোন সমস্যার সমাধান সম্ভব নয়। আমরা জানি ২।১টি রাজ্যে মন্ত্রীসভা পেলেই এই অর্থনৈতিক অবস্থার পরিবর্তন করা সম্ভব নয়। আমরা নির্বাচনের সময় একথা বলেছিলাম যে অবস্থা এবং নীতির ফলে এই অবস্থা হয়েছে আমরা যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠা করে সেই ধনবাদী অর্থনীতি এবং তার যে প্রতিভূ সেই কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আমরা আন্দোলন গড়ে তুলব এবং বাংলাদেশের মানুষ সেই আন্দোলনে নেতৃত্ব দেবে। স্বভাবতঃই আজকে পশ্চিমবাংলায় ঘাটতি বাজেট পেশ হয়েছে। কিন্তু জিজ্ঞাসা করি কেন এই ঘাটতি বাজেট? যে পশ্চিমবাংলা থেকে বিদেশী মুদ্রা আসে চা, পাট এবং অন্যান্য শিল্পের মাধ্যমে সেই পশ্চিমবাংলার মানুষকে কেন আজ ঘাটতি বাজেটের সম্মুখীন হতে হচ্ছে? আমরা যখন চা থেকে অর্থ পাই, পাট থেকে অর্থ পাই তখন স্বভাবতঃই আমরা দাবী করতে পারি এই অর্থ পশ্চিমবাংলার মানুষকে দিতে হবে

তাদের সমস্তার সমাধানের জন্ত। কিন্তু গত ২২ বছর ধরে আমরা সেটা পাইনি এবং এখনও পাচ্ছিনা। আমরা দেখছি প্রতি বছর ইনকাম ট্যাক্স ফাঁকী যাচ্ছে। আমরা কেন এই দাবী করতে পারব না যে পশ্চিমবাংলার যুক্তফ্রন্ট সরকারকে দায়িত্ব দেওয়া হোক পশ্চিমবাংলার ইনকাম ট্যাক্স তাঁরা আদায় করবেন এবং তাঁদের শেয়ার তাঁরা নিয়ে নেবেন? একথা বললেই হয়ত চীৎকার করা হবে কেন্দ্রকে দুর্বল করা হচ্ছে। কিন্তু একথা মনে রাখা দরকার রাজ্যকে দুর্বল করে কেন্দ্র কখনও সবল হতে পারবে না। কেন্দ্র এবং রাজ্যের মধ্যে যে বিরোধ তার কারণ হচ্ছে কেন্দ্রের শাসন ব্যবস্থা। পশ্চিমবাংলার বাজেটে যে ঘাটতি হয়েছে সেটা পুরণ করবার জন্ত পশ্চিমবাংলার মানুষের উপর ট্যাক্স চাপান হবেনা এই যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে তারজন্ত আমি আনন্দিত। কিন্তু সঙ্গে সঙ্গে একথা বলতে চাই এই ঘাটতি পুরণ করবার জন্ত পশ্চিমবাংলায় যাতে সম্পদ সৃষ্টি হয় তারজন্ত আমাদের চেষ্টা করতে হবে এবং সেটা হবে তখন যখন আমরা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আন্দোলন করতে পারব। বাজেট আলোচনার মুল বক্তব্য যেটা হওয়া উচিত সেটা হচ্ছে পশ্চিমবাংলাকে সম্পদ আহরণ করবার জন্ত কেন্দ্রের বিরুদ্ধে ব্যাপক আন্দোলন গড়ে তুলতে হবে এবং কেন্দ্রের কাছ থেকে অধিক ক্ষমতা আদায় করতে হবে। যাতে আমরা পশ্চিমবাংলার মানুষের জীবনের সমস্তার সমাধান করতে পারি। অবশ্য আমরা জানি এই অর্থনৈতিক অবস্থার মধ্যে আমূল পরিবর্তন করা সম্ভব নয়। আমরা বাজেটে দেখেছি কিভাবে বৈষম্য করা হচ্ছে। পঞ্চম অর্থ কমিশন যে বরাদ্দ করেছেন তাতে আমরা দেখেছি বিহার এবং অন্যান্ত কয়েকটি রাজ্য মিলিয়ে অর্থাৎ মোট ৭টি রাজ্যে প্রায় ১২৭১ কোটি টাকা উদ্বৃত্ত হয়েছে অথচ পশ্চিমবাংলার ক্ষেত্রে দেখেছি সেখানে অত্যন্ত কম দেওয়া হয়েছে। চতুর্থ অর্থ কমিশনও ওই একই বৈষম্য করেছেন এবং বারেবারেই দেখেছি বৈষম্য করা হচ্ছে। চতুর্থ পরিকল্পনায় আমরা দাবী করেছিলাম ৬০০ কোটি টাকা বরাদ্দ করা হোক। যদিও আমরা জানি ঐ টাকায় সমস্তার সমাধান করা সম্ভব নয় তবুও ন্যূনতম যে প্রয়োজন তাও চতুর্থ পরিকল্পনা কমিশন দিলেন না। সেই বরাদ্দ কেটে তারা করে দিয়েছেন ২৫১ কোটি টাকা। এইভাবে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আমরা বৈষম্য দেখেছি। আমরা দেখেছি হরিয়ানাকে রাজধানী করার জন্ত কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন, আমরা দেখেছি যে বহু জায়গায় কেন্দ্রীয় সরকার এই রকমভাবে বৈষম্য করছেন। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে আমি বলতে চাই যে পশ্চিমবাংলার মানুষ এই বৈষম্যের বিরুদ্ধে রুখে দাঁড়াবে এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তার ন্তায্য পাওনা সেটা কড়ায় গণ্ডায় আদায় করে নেবে। সেই সংগ্রাম আজকে আসছে। আজকে যদি দরকার লাগে তবে পশ্চিমবাংলার মানুষ আওয়াজ তুলবে যে কেন্দ্রীয় সরকার এখান থেকে চা এবং পাটশিল্পের মাধ্যমে যে কোটি কোটি টাকা নিয়ে যায় আমরা পশ্চিমবাংলার মানুষ, পশ্চিমবাংলার সমস্যা সমাধানের জন্ত সেই টাকা সিজ করবো। জানি এই আওয়াজ উঠলে কংগ্রেসীরা চিৎকার করে উঠবেন যে আইনশৃঙ্খলা গেল। এবং কেন্দ্রেও এখানকার আইনশৃঙ্খলা সম্পর্কে প্রশ্ন উঠবে। আমি বলতে চাই বিনয়ের সঙ্গে যে প্রতি সমাজে এবং প্রত্যেকটি দেশে কোন্ শ্রেণী শাসন করছে। তারই জন্ত আইনশৃঙ্খলা আজকে যখন শ্রমজীবী লড়াই করছে, তখন আমাদের দেখতে হবে সেই আইনশৃঙ্খলা শ্রমিকশ্রেণী বা কৃষকশ্রেণীর আন্দোলনকে সাহায্য করছে কি না। আজকে এখানে যুক্তফ্রন্টের মধ্যে বিভ্রান্তির সৃষ্টি হয়েছে এবং বিতর্কের সৃষ্টি হয়েছে এবং একটা ভয়ানক সঙ্কট দেখা দিয়েছে, আমি আশা করছি এবং পশ্চিমবাংলার গণতান্ত্রিক মানুষ আশা করছে যে এই যুক্তফ্রন্টের বিভেদ এবং এই সঙ্কট এটা তারা নিশ্চয়ই কাটিয়ে উঠতে পারবে। কিন্তু এই সঙ্কট শুধুমাত্র আপোষের মধ্যে কাটানো সম্ভব নয়, এই সঙ্কট কাটাতে গেলে চাই আন্দোলন এবং সেটা কেন্দ্রের বিরুদ্ধে আন্দোলন, অধিক ক্ষমতার জন্ত আন্দোলন, গণতান্ত্রিক আন্দোলন গড়ে তোলবার জন্ত আন্দোলন, কায়েমীস্বার্থের বিরুদ্ধে এবং প্রতিক্রিয়া শক্তির বিরুদ্ধে, পুঁজিপতিশ্রেণীর বিরুদ্ধে, জোতদার জমিদারের বিরুদ্ধে ক্ষেতে খামারে, কলে কারখানায় যে শ্রমিক, কৃষক লড়াই করছে, সেই লড়াই এর মধ্যে দিয়ে এই ঐক্য সম্ভব এবং এই সঙ্কট কাটানো সম্ভব। তাই

আমি আশা করবো যে নিশ্চয়ই যুক্তফ্রন্টের শরীক দলগুলি সেদিকে নজর দেবেন। এই কথা বলার সঙ্গে সঙ্গে বাজেটকে সমর্থন জানিয়ে গুটি কয়েক সমালোচনা করতে চাই। আমরা দেখলাম শিক্ষাখাতে বাজেট বরাদ্দ হয়েছে ৬ কোটি ২২ লক্ষ টাকা। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে দেখলাম যে ৩২ দফা কর্ম-সূচীর মধ্যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল যে অষ্টম শ্রেণী পর্যন্ত বিনা বেতনে শিক্ষাব্যবস্থা করা হবে। সেই প্রতিশ্রুতি পালনের কোন ইঙ্গিত এই বাজেটের মধ্যে পেলাম না। এই বাজেটের মধ্যে কোথাও দেখছি না বন্ধ কারখানাগুলোর খোলার ব্যাপারে সরকারের কোন সুষ্ঠু পরিকল্পনা দেখতে পাচ্ছি না। আমার কথা হচ্ছে পুলিশ দিয়ে বন্ধ কারখানাগুলো খোলার ব্যবস্থা করে দিন। বন্ধ কারখানাগুলো খোলার ব্যাপারে শিল্প বাণিজ্য দপ্তরের একটা সুস্পষ্ট নীতি থাকা উচিত, কিন্তু আমরা বারে বারে তার অভাব অনুভব করেছি। আমরা দেখেছি—আমার এলাকাতে বিনানী মেটাল বন্ধ থেকেছে দীর্ঘ ১০ মাস, রেমিংটন কারখানা বন্ধ থেকেছে দীর্ঘ ৬ মাস, আজকে গেষ্টকিন উইলিয়াম্স বন্ধ রয়েছে। বারে বারে আমরা এই ব্যাপারে বলেছি এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি যে বন্ধ কারখানাগুলো খোলার ব্যাপারে একটা সুস্পষ্ট নীতি আপনারা নিন। কিন্তু আমরা দেখলাম যে বাজেটে সেই নীতি অনুপস্থিত। এখনও বহু কারখানা বন্ধ হয়ে রয়েছে, মোহিনী মিল বন্ধ হয়ে রয়েছে, বেঙ্গল ল্যাম্প বন্ধ হয়ে রয়েছে। এই বাজেটের দুর্বলতা সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এই বাজেট সম্পর্কে আর একটি আলোচনা করতে চাই। হাজার হাজার সরকারী কর্মচারী, যারা অত্যন্ত আশা করেছিল যে বেতন কমিশন সম্পর্কে কোন সুস্পষ্ট বক্তব্য এই বাজেটের মধ্যে থাকবে। কিন্তু আমরা দেখলাম যে বাজেটে বেতন কমিশন সম্পর্কে বলা হয়েছে যে ৫৩ কোটি টাকার মধ্যে ৯ কোটি টাকা আপাততঃ দেওয়া হচ্ছে, পরে বিবেচনা করা হবে। স্বভাবতঃই এই প্রতিশ্রুতি সত্বেও যে হাজার হাজার সরকারী কর্মচারী, যাদের ক্ষেত্রে বেতন কমিশন প্রযোজ্য, তারা সন্তুষ্ট হতে পারেননি, এই সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই বক্তব্য রেখে এবং বাজেটকে সমর্থন জানিয়ে আমরা বক্তব্য শেষ করছি।

## Adjournment.

The House was then adjourned at 5-40 p.m. till 1 p.m. on Tuesday, the 24th February, 1970, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Tuesday, the 24th ebruary, 1970 at 1 p. m.

**Present :**

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 14 Ministers, 2 inisters of State and 180 Members.

—1-10 p. m.]

**Mr. Speaker** : Questions. Starred question No. 17.

**Shri Jatin Chakravorty** : Sir, the Minister has not yet come. I have ntacted him. He is on the way.

**Mr. Speaker :** *20. It is also his question. I am sorry the Minister ncerned is not here. Even the other day the Hon'ble Minister was not re. Let us see when he comes. Then *109.

**Starred Questions**

( To which oral answers were given )

### শো ট্যাক্স

***109.** (Admitted question No.* 583.)

**শ্রীঅশ্বিনীকুমার রায় ঃ** অর্থবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার কি চলচ্চিত্র-গৃহে প্রদর্শনী ( শো ট্যাক্স ) ধার্য করিয়াছেন ;

(খ) করিয়া থাকিলে—

(১) কোন্ বৎসর হইতে চালু হইয়াছে,

(২) চালু হওয়ার সময় হইতে প্রতি বৎসরে সরকারের মোট কত আয় হইয়াছে. এবং

(৩) ট্যাক্সের হার ;

এবং

(গ) আদায়কৃত ট্যাক্সের শিল্প উন্নয়নকল্পে কোন অনুদান দিয়া থাকিলে প্রতি বৎসরে তাহার পরিমাণ ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় ঃ** (ক) হঁ্যা।

(খ) (১) ১৯৬৮ সালের ১১ই মার্চ হইতে।

(২) ও (৩) দুইটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) আদায়কৃত কর ( Show Tax ) হইতে শিল্প উন্নয়নকল্পে এ পর্যন্ত কোনও অনুদান দেওয়া হয় নাই।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই যে ১৯৬৮ সালের ১১ই মার্চ করটা চালু হয়েছে এই করটা চালু করার উদ্দেশে কি এটা ছিল না যে বাংলা দেশে এই যে চলচিত্র শিল্পগুলি বাংলা এগুলি হিন্দী চলচিত্র শিল্পের সঙ্গে প্রতিযোগীতার ক্ষেত্রে পেরে উঠছে না, সেইজন্য এই সমস্ত শিল্পের উন্নয়নের জন্য সাহায্য করা এবং চিত্র শিল্পে যে সমস্ত কর্মীরা কাজ করে সেই সমস্ত শ্রমিকদের কিছুটা সাহায্য করা, এই সম্পর্কে সরকার কিছু বিবেচনা করছেন ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** আমরা কিছু দিই নি, আমরা বিবেচনা করছি। এটা ধরা আছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে এই ধরনের শো ট্যাক্স মহারাষ্ট্রে আছে এবং মহারাষ্ট্রে ঐ শো ট্যাক্স যা আদায় হয় তার অন্ততঃ একের তিন অংশ উন্নয়নের জন্য ও একের তিন অংশ কর্মচারীদের উন্নয়নের জন্য ব্যয় করা হয় ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** আমার জানা নেই।

## দুর্গাপুর কংগ্রেস অধিবেশন, ১৯৬৫

***110.** (Admitted question No. *620.)

**শ্রী মোল্লা হুমায়ুন কবীরঃ** অর্থবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৫ সালে দুর্গাপুরে কংগ্রেস অধিবেশনের সময় বিভিন্ন খাতে সরকারের যে অর্থ খরচ হইয়াছিল সেই অর্থ সম্পূর্ণ আদায় হইয়াছে কিনা ;

(খ) আদায় না হইয়া থাকিলে, কত টাকা পাওনা আছে ; এবং

(গ) ঐ অর্থ আদায়ের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** (ক) না।

(খ) মোট টাঃ ৪৫,৯৯১·০০

(গ) সরকার টাকা জমা দেবার জন্য বারবার অনুরোধ জানাইতেছেন এবং বর্ত্তমানে আইনানুগ ব্যবস্থা অবলম্বন করিবার কথাও চিন্তা করিতেছেন।

**শ্রী মোল্লা হুমায়ুন কবিরঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন এই টাকা তৎকালীন প্রাদেশিক কংগ্রেস—বাংলা গভর্মেন্টএর কাছে যে আবেদন হয়েছিল বিভিন্ন খাতে যেমন ইলেকট্রিসিটি ও অন্যান্য খাতে সাজ সরঞ্জাম নেবার ব্যাপারে, এটা কি প্রাদেশিক কংগ্রেস আবেদন জানিয়েছিল সরকারের কাছে না সারা ভারতের যে কংগ্রেস তাদের পক্ষ থেকে আবেদন জানিয়েছিল ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** প্রাদেশিক কংগ্রেসের অভ্যর্থনা সমিতির কাছ থেকে।

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারীঃ** মাননীয় অর্থমন্ত্রীমহাশয় বললেন যে এই টাকা আদায়ের জন্য বার বার অনুরোধ করা হয়েছে, কার কাছে অনুরোধ করা হয়েছে বলবেন কি ?

**শ্রী অজয় কুমার মুখোপাধ্যায়ঃ** যখন অনুরোধ করা হয় সেই সময় যাঁরা কর্তা ছিলেন তাঁদের কাছে করা হয়।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন ১৯৬৫ সালে কংগ্রেস অধিবেশনের সময় শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায় প্রদেশ কংগ্রেসের সভাপতি ছিলেন কিনা ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** হয়ত ছিলেন।

**শ্রী মোল্লা হুমায়ুন কবিরঃ** প্রদেশ কংগ্রেসের পক্ষে কে আবেদন জানিয়েছিলেন গভর্নমেন্টের কাছে ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** আমার এখানে লেখা নেই, তবে সাধারণতঃ অভ্যর্থনা সমিতির সম্পাদক করে থাকেন।

**শ্রীনেপাল চন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি প্রদেশ কংগ্রেসের সভাপতি হিসাবে আপনার পূর্ণ দায়িত্ব এই টাকা ঋণ শোধ করার মধ্যে রয়েছে ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** মোটেই নয়, রিসেপ্সান কমিটির দায়িত্ব আমি ক'দিন পরে ছেড়ে চলে গিয়েছিলাম।

**শ্রী মোল্লা হুমায়ুন কবিরঃ** তাহলে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন তৎকালীন রিসেপ্সান কমিটিতে সংশ্লিষ্ট যাঁরা ছিলেন বা সম্পাদক তাঁদের বিরুদ্ধে গভর্নমেন্ট কেস করবেন ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** সেটা আইনজ্ঞদের কাছে জানা হচ্ছে। আসলে প্রদেশ কংগ্রেস থেকে অভ্যর্থনা সমিতি গঠিত হয়, কাজেই প্রদেশ কংগ্রেসের দায়িত্ব থাকে। এখন কার কাছ থেকে আদায় হবে চিন্তা করা হচ্ছে।

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারীঃ** কোন প্রদেশ কংগ্রেসের নিকট আদায় করবেন, ইন্দিরা কংগ্রেস না কংগ্রেস অর্গানাইজেসান ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** সেটা আমরা আইন দেখে আইনজ্ঞদের পরামর্শ নিয়ে করব।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** ১৯৬৫ সালে কংগ্রেসের যে অভ্যর্থনা সমিতি হয়েছিল তার সভাপতি শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় ছিলেন এবং আজকে যিনি মুখ্যমন্ত্রী শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় তিনি কি সেই একই ব্যক্তি ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** সে অজয় মুখোপাধ্যায় মরে ভূত হয়েছে, অন্য লোক।

**শ্রীঅমলেন্দ্র লাল রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি এই যে ৪৫ হাজার টাকা বাকি আছে কি কি বাবদ বাকি আছে ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ**

| | |
|---|---|
| Charges for use of Government acquired land – 147 acres for six months and 25 acres for two months ... ... ... | Rs 31,000 |
| For services rendered by the N.V.F. ... ... | Rs. 8,964 |
| For servicing charges ... ... ... | Rs. 2,339 |
| Cost of replacing fittings and fixtures ... | Rs. 2,245 |
| For clearance of sites ... ... ... | Rs. 1,018 |
| For hiring of trucks ... ... ... | Rs. 425 |
| Total | Rs. 45,991 |

**শ্রীঅমরেন্দ্র লাল রায়ঃ** আমি জানতে চাই এই টাকা আপনি কার কাছ থেকে আদায় করবেন ? এটা কি ব্যক্তিগতভাবে কারোর দেনা, না, সংগঠনভাবে দেনা ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** প্রতিষ্ঠানগতভাবে।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** কংগ্রেস যদিও তিনভাগ হয়ে গেছে তথাপি প্রদেশ কংগ্রেসে ভাগাভাগির দায়িত্ব নিয়ে এখানে দুটি ভাগ উপস্থিত আছে। পাবলিক ডিমাণ্ড রিকভারি এ্যাক্ট অনুযায়ী এখানে অপোজিসানের যিনি নেতা আছেন এবং সিন্ডিকেট পন্থী অপোজিসানের যিনি নেতা আছেন তাঁদের উপর থেকে এই টাকা আদায় করা যাবে কি ?

[ 1-10—1-20 p. m. ]

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় ঃ** এসেম্বলীর নেতার সংগে কোন সম্পর্ক নেই।

**শ্রী মোল্লা হুমায়ুন কবীর ঃ** এই ব্যাপারে অতুল্য ঘোষ বা নেপাল রায় জড়িত ছিলেন কি ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় ঃ** তাঁরাও ছিলেন।

**শ্রীঅজিত কুমার বিশ্বাস ঃ** বর্তমানে তিনটি কংগ্রেস পশ্চিমবাংলায় ফ্যাংশন করছে—সিণ্ডিকেট, ইণ্ডিকেট এবং পিনডিকেট। এই তিনটির সম্পাদক এবং সভাপতির বিরুদ্ধে কোন মামলা জারী করা হবে কি ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় ঃ** আমি ইতিপূর্বেই বলেছি আমাদের আইনজ্ঞদের পরামর্শ নিয়ে করা হবে।

## রাজ্যসরকারের অতিরিক্ত ব্যয় হ্রাসের ব্যবস্থা

*113 (Admitted question No. *200.)

**শ্রীসনৎ কুমার রাহা ঃ** অর্থবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যসরকার অতিরিক্ত বাড়তি ব্যয়াদি হ্রাসের কোন পরিকল্পনা অথবা নীতি গ্রহণ করিয়াছেন কি না ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায় ঃ** হ্যাঁ।

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় ঃ** কি নীতির ভিত্তিতে হ্রাস করার পরিকল্পনা নিয়েছেন ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় ঃ** নীতি এখনও কোন চূড়ান্তভাবে নেওয়া হয় নি। কয়েকজন মন্ত্রীকে নিয়ে উপ-সমিতি করা হয়েছে ব্যয় হ্রাসের জন্য। তাঁরা এগুলো বিবেচনা করে দেখছেন। অর্থাৎ আগের চাকরির পদ খালি হলে কতকগুলো পদ পূরণ না করে সেগুলি খালি রেখে ব্যয় সংকোচ করা হচ্ছে।

**শ্রীঅশ্বিনী রায় ঃ** এই কমিটিতে যেসব মন্ত্রীদের নেওয়া হয়েছে তাঁদের নাম বলবেন কি ? বাইরের কোন এক্সপার্টকে নেওয়া হয়েছে কি ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় ঃ** There are Chief Minister, Minister (P.W.D ), Minister (Planning), and Minister of Information and Public Relations. বাইরের কোন এক্সপার্ট নেই।

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় ঃ** আমরা শুনছিলাম যে সরকার একটা নীতি গ্রহণ করেছেন যে সরকারী চাকুরি খালি হলে শতকরা ২০ ভাগ তাঁরা খালি রাখবেন এটা কি ঠিক ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় ঃ** ওই রকম একটা হয়েছে। তবে একটু ইতর বিশেষ হয়েছে ডিপার্টমেণ্টের গুরুত্ব অনুযায়ী।

**শ্রীনেপাল চন্দ্র রায় ঃ** ১৯৬৭-৬৮ সালে আপনারা যখন মন্ত্রী হন তখনকার চেয়ে এখন আপনাদের মন্ত্রীসভার কলেবর বৃদ্ধি হওয়ার জন্য খরচ বেশি হচ্ছে। কাজেই মিতব্যয়িতার যে প্রশ্ন সেটা কি এতে রক্ষিত হচ্ছে ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** মন্ত্রী কতজন হবেন সেটা যে পার্টি মেজরিটি হন তাঁরা ঠিক করবেন। সেখানে তাঁরা ঠিক করেছেন কজন হবে। তাই ও খরচা কমান যায় না।

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারীঃ** অতিরিক্ত বাড়তি ব্যয় মানে হচ্ছে যারা ছিল তাদের ব্যয় ছাড়া তারপর যেটা হয় সেটা। যারা চাকুরিতে ছিল তারা চলে গেলে তারপর ওই পোষ্টগুলো অতিরিক্ত হয়ে পড়ে। এটা কি মনে করা হচ্ছে ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** তা নয়। অতিরিক্ত ব্যয় কমাতে হবে। কি করে কমান যায়। যদি কিছু পোষ্ট খালি রেখে কমান যায় তাই করা হচ্ছে।

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** মাননীয় মুখ্যমন্ত্রী কি জানাবেন যে যুক্তফ্রণ্টের পক্ষ থেকে মাননীয় মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীরা অবিরাম বলে চলেছেন যে বেকারীর বিরুদ্ধে লড়াই করবো তখন যুক্তফ্রণ্টের মন্ত্রীরা সিদ্ধান্ত নিচ্ছেন বর্তমানের যে চাকুরি খালি আছে তার শতকরা ২০ ভাগ খালি রাখা হবে। এটা পরস্পর বিরোধী হয়ে যায় না কি ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** লক্ষ লক্ষ যুবক বেকার হয়ে আছে। ওই পোষ্টগুলো পূরণ করলেই যে তাতে সমস্যার সমাধান হয়ে যাবে তা মনে হয় না।

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** এটা তো একটা অনেষ্ট বিগিনিং হত। যতই ক্ষুদ্র হক। All beginnings are small in the beginning. যতই অল্প হক এটা দিয়ে একটা শুভ সূচনা করা যেত না কি ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** সরকারী চাকুরি দিয়ে বেকারী দূর করা দুঃসাধ্য ব্যাপার।

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারীঃ** পরিকল্পনার জন্য যে Sub-Committee হয়েছে সেই Sub-Committee কোন কোন ক্ষেত্রে পরিকল্পনা ঠিক করবেন সে বিষয়ে কোন কিছু নির্দ্দেশ দেওয়া হয়েছে কি ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** তাঁরা দেখছেন বিভিন্ন বিভাগের সঙ্গে যোগাযোগ করে কোথায় কিভাবে খরচ কমান যায়।

**শ্রীঅনাদি দাসঃ** ২০টা চাকরী খালি রাখা সম্ভব কিনা দেখা হয়েছে কি এবং যদি ২০টা চাকরী খালি রাখা যায় তাহলে কত টাকা বাঁচতে পারে ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** টাকার হিসাব বলতে পারব না—২০টা কেন প্রয়োজনের খাতিরে কোথাও আরও কম পার্শেণ্ট খালি রাখতে হচ্ছে।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্রঃ** পশ্চিমবাংলার আর্থিক অবস্থার কথা বিবেচনা করে মন্ত্রীদের বেতন হ্রাস করা হয়েছে। সেভাবে উচ্চ পদস্থ কর্ম্মচারীদের বেতন হ্রাস করার কথা বিবেচনা করা যায় কি এবং মাথাভারী শাসনের কথা চিন্তা করা হচ্ছে কি ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** মাথাভারী হাল্কা করা যায় কিনা সেকথা আমরা ভাবছি। বেতনের কথায় বলছি যে ১৯৬৭ সালে যে বেতন কমিশন হয়েছিল—তাঁরা কি বলেছেন সে কথা দেখে সব জিনিষ চিন্তা করা যাবে।

## বহরমপুর টুরিষ্ট লজ উদ্বোধনে ব্যয়

*117. (Admitted question No *201.)

**শ্রীসনৎকুমার রাহা:** স্বরাষ্ট্র (পর্যটন) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বহরমপুর টুরিষ্ট লজ উদ্বোধন অনুষ্ঠানের জন্য রাজ্যসরকারের কিরূপ ব্যয় হইয়াছে এবং কি কি বিষয়ে কত ব্যয় হইয়াছে ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়:** উক্ত অনুষ্ঠানের জন্য নিম্ন লিখিত খাতে মোট ১,০০৬.০২ টাকা ব্যয় হইয়াছে।

| | | |
|---|---|---|
| (ক) | অনুষ্ঠানে নিমন্ত্রিত অতিথিদের জলযোগ ও আহারের জন্য— | ৯১৯.৮২ পঃ |
| (খ) | উদ্বোধন সভার জন্য—চেয়ার, টেবিল ভাড়া ও আনুষ্ঠানিক সাজসজ্জার জন্য— | ৮৬.২১ পঃ |
| | | ১০০৬.০২ পঃ |

## লেদার টেকনোলজি কলেজে ছাত্র ধর্মঘট

*177. (Admitted question No. *1088.)

**শ্রীকাশীকান্ত মৈত্র:** শিক্ষাবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতা কলেজ অফ লেদার টেকনোলজিতে ছাত্রদের ধর্মঘট অব্যাহত রয়েছে ;

(খ) সত্য হলে, উক্ত ধর্মঘটের কারণ কি ?

(গ) সরকার কি উক্ত কলেজের ছাত্রদের কাছ থেকে কোন লিখিত অভিযোগপত্র পেয়েছিলেন ; এবং

(ঘ) পেয়ে থাকলে, কবে পেয়েছেন এবং এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করছেন ?

**শ্রীসত্যপ্রিয় রায়:** (ক) হ্যাঁ।

(খ) অধ্যক্ষ সম্বন্ধে অভিযোগের ব্যাপারে ছাত্রাবাসের আবাসিকগণ সরকারের দৃষ্টি আকর্ষণ করার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের নিমিত্ত এই ধর্মঘট করেন।

(গ) হ্যাঁ।

(ঘ) ৬ই ডিসেম্বর, ১৯৬৯ তারিখে ছাত্রদের নিকট হইতে শিক্ষা সচিবের নিকট লিখিত অভিযোগ পেশ করা হয়। ১৬ই ডিসেম্বর, ১৯৬৯ একজন বিভাগীয় অফিসার ঘটনা সম্বন্ধে অনুসন্ধান করেন এবং ১৭ই ডিসেম্বর, ১৯৬৯ তারিখে সরকারের নিকট রিপোর্ট পেশ করেন।

পরে সমস্ত অভিযোগ সম্বন্ধে যথাযথ অনুসন্ধানের জন্য একটি "বিভাগীয় তদন্ত কমিটি" গঠন করা হয়। "এই বিভাগীয় তদন্ত কমিটি" গঠনের তারিখ ২৩শে ডিসেম্বর, ১৯৬৯। এই বিষয়ে তদন্ত কমিটিকে ফেব্রুয়ারী মাসের মধ্যে রিপোর্ট দাখিল করিতে বলা হইয়াছে। রিপোর্ট পাওয়া গেলেই যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হইবে।

**শ্রীকাশীকান্ত মৈত্র:** এবিষয়ে আপনি কি মধ্যস্থতার কথা বিবেচনা করছেন ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** ছাত্রদের আমি বলেছি যথাযথ ব্যবস্থা করব। তাদের কাছে অনুরোধ রি কিছুটা সময় দিন এবং তার মধ্যে ধর্মঘট প্রত্যাহার করে নিন। এখন যদি তাদের জন্ম ছু করা সম্ভব হয় তাহলে তা করব।

1-20—1-30 p.m.]

**শ্রীকাশীকান্ত মৈত্র ঃ** আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি যদিও এত উদারতা দিয়েছেন, আমার মনে হয় এত বড় একটা ইনিষ্টিটিউশন বন্ধ হয়ে যাওয়া ঠিক নয়, তিনি অবশ্য ন্ত করছেন বলেছেন এটা খুবই আশাপ্রদ। তবু আমি তাঁকে অনুরোধ করবো তিনি যদি এই উসে এ্যাসিয়োরেন্স দেন যে তিনি মধ্যস্থতা করে এবং আমার মনে হয় তিনি মধ্যস্থতা করলে এই র্মঘট মিটে যাবে এবং এই বিরাট প্রতিষ্ঠানটি আবার চালু হতে পারবে।

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** আমি আগেই বলেছি আমার মধ্যস্থতায় যদি এটা মিটিয়ে দেওয়া ম্ভবপর হয় তাহলে অবিলম্বে তা চেষ্টা করবো।

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারী ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় বলেছেন যে তিনি মধ্যস্থতা করতে আগ্রহী। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় কি এটা বলতে পারেন যে ছাত্রদের তরফ থেকে কি এই ডিমাণ্ড এসেছে, না তিনি নিজে যাবেন ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** না, তবে আমি যে উত্তর দিয়েছি তার মধ্যেই এটা নিহিত রয়েছে। য মধ্যস্থতার জন্ম আমি ছাত্রদের ডাকতে পারি এবং দু'পক্ষকেই ডেকে পরামর্শ করবার চেষ্টা রতে পারি।

**শ্রীবলাই লাল দাসমহাপাত্র ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় বলবেন কি, ছাত্ররা যে অভিযোগ করেছে সেই অভিযোগগুলি কি ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** ছাত্রদের অভিযোগ হচ্ছে, হোষ্টেলে সর্বসমেত ২০ খানি ঘর আছে কিন্তু ছাত্ররা একতলার ৫খানি ঘর ও দোতলার ৯ খানি ঘর ব্যবহার করিতেছেন। তন্মধ্যে একতলার ঘরগুলি ব্যবহারের অযোগ্য। ২০ খানি ঘরের মধ্যে বাকী ৯ খানি ঘর কলেজ সুপারিনটেণ্ডেণ্ট ব্যবহার করেন কিন্তু ছাত্রদের জন্ম বহিরাগতদের বসিবার ঘর, রোগীদের জন্ম ঘর অথবা ছাত্রদের জন্ম স্থায়ী কমন রুম নাই। যদিও ছাত্রদের জন্ম একজন চিকিৎসক আছেন কিন্তু তাহার নিকট হইতে ছাত্ররা উপযুক্ত চিকিৎসা পায় না। হষ্টেলের বসবাসকারীদের সহিত সুপারের ঘনিষ্ঠ যোগাযোগ থাকা দরকার কিন্তু হষ্টেলে দৈনন্দিন কি ঘটিতেছে তার কোন খবর রাখেন না। হষ্টেলের ২৮ জন আবাসিকের জন্যে একটি শৌচাগার আছে এবং একটি কল আছে কিন্তু স্নানের ঘর নাই। যদিও আর একটি শৌচাগার আছে তা গত ৫ বছর একেবারে অকেজো হইয়া আছে।

**শ্রীবলাই লাল দাসমহাপাত্র ঃ** এখানে মোট কত ছাত্র আছে ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** ২৮ জন বলাইত হয়েছে।

**Mr. Speaker**: The Hon'ble Minister for sports is here. So we take up the question No. 17.

### মন্ত্রী ও এম এল এ-দের মধ্যে ক্রিকেট খেলার টিকিট বণ্টন

*17. (Admitted question No. *165.)

**শ্রীঅনিলকুমার মুখার্জি ঃ** শিক্ষা ( ক্রীড়া ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইডেনের গত ক্রিকেট খেলায় মোট কতগুলি ক্রিকেট খেলার টিকিট পশ্চিমবঙ্গ সরকার পাইয়াছিলেন ও তাহার বিলি করিবার বন্দোবস্ত কিভাবে হইয়াছিল ; এবং

(খ) প্রত্যেক মন্ত্রী ও এম এল এ-দের জন্ম কয়টি করিয়া টিকিটের ব্যবস্থা ছিল ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** খেলার পরিচালনার ভার এবং টিকিট বণ্টনের ভার ছিল সি, এ, বি,র উপর এবং সেইজন্ম সরকারের পক্ষ থেকে বণ্টন করা হয়নি। সরকারীভাবে টিকিট বিলি করা হয়নি সুতরাং এ প্রশ্ন উঠেনা এবং এর জবাবও নেই।

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারী ঃ** আপনি বললেন যে সরকারীভাবে টিকিট বিলি করা হয়নি কিন্তু আমরা এম, এল, এ-রা একখানা করে টিকিট পেয়েছিলাম কি করে ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** তা বলতে পারিনা। তবে এম, এল, এ,রা অনেক কাজে ব্যস্ত থাকেন সেজন্য হয়ত সি এ, বি, তাঁদের টিকিট দিয়েছে সুতরাং সেকথা সি, এ, বি, কে জিজ্ঞাসা করবেন।

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারী ঃ** তাহলে কি বুঝব যে ক্রীড়ামন্ত্রী ক্রীড়া সম্বন্ধেও জানেন না এবং টিকেট সম্বন্ধেও জানেন না ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** ক্রীড়া সম্বন্ধে জানি কিন্তু টিকেট সম্বন্ধে জানিনা।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র ঃ** এই অফিস থেকে টিকেট বিতরণ করা হচ্ছিল এটা আপনি জানেন কি ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** এই অফিস থেকে টিকেট দেওয়া হচ্ছিল কিনা আমি জানিনা।

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষ ঃ** সরকার কি সি, এ, বি, কে অনুরোধ করেছিলেন যাতে এখানে টিকেট দেওয়া হয় কিম্বা আপনি কি কোন চিঠি লিখে পাঠিয়েছিলেন যাতে এখানে আমাদের টিকেট দেওয়া হয় ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** আমি লিখে পাঠাইনি এবং সরকার কিছু লিখে পাঠিয়েছেন বলে জানিনা।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান ঃ** আপনি কি জানেন যে কে, কে, সেন মহাশয় তার রিপোর্টে এম, এল, এ, দের টিকেট দেওয়া সম্বন্ধে মন্তব্য করেছেন এবং ভবিষ্যতে যাতে না দেওয়া হয় তার জন্য বলেছেন ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** সেটা আমরা বিবেচনা করব।

**শ্রীঅরুন সেন ঃ** আমি নিজে এই এ্যাসেম্বলি থেকে ৪৫ টাকার টিকেট নিয়ে গিয়েছি এবং মেম্বার লিষ্টে আমার কাছ থেকে সই করিয়ে নেওয়া হয়েছে। আমি জিজ্ঞাসা করতে চাই এই টিকেট আমরা কি করে পেলাম ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** আপনি এ্যাসেম্বলি থেকে টিকেট পেয়েছেন সেটা এ্যাসেম্বলী বলতে পারেন আমি জানিনা।

**শ্রীনেপাল রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়কে আমি বলতে পারি যে এর পূর্বে আমরা এ্যাসেম্বলী থেকে প্রতি বছর টিকেট পেতাম সেই টিকেট আমরা কি করে পেতাম মাননীয় ক্রীড়া মন্ত্রীমহাশয় জানাবেন কি ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** আপনার সেই টাইমে আমি এখানকার মন্ত্রী ছিলাম না সুতরাং আমি জানিনা কি করে টিকেট পেতেন। তবে যদি আপনি জানতে চান তাহলে আলাদা প্রশ্ন করবেন আমি জানাব।

**শ্রীবিজয় সিং নাহার ঃ** আমরা চীফ হুইপ এর ঘর থেকে, পার্লামেন্টারি এ্যাফেয়ার্সের মিনিষ্টারের ঘর থেকে টেলিফোন পেয়েছি যে আপনারা এসে এখান থেকে টিকেট নিয়ে যান, আমি জানতে চাই এটা কি স্পোর্ট মিনিষ্টারের অর্ডারে টিকেট দেওয়া হয়েছিল ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** স্পোর্ট মিনিষ্টার এই রকম কোন অর্ডার দেননি এবং তিনি জানেনও না যে কোথা থেকে টিকিট বিলি করা হয়েছে।

**শ্রীবিজয় সিং নাহার ঃ** আমি জানতে চাই এই টিকেট কি স্পোর্ট মিনিষ্টারের নাম করে কি এই টিকেট আনা হয়েছিল ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** নাম করে তো অনেক কিছু হচ্ছে আজকাল তবে আমি কিছু জানিনা।

**শ্রীবিজয় সিং নাহার ঃ** উনার পি, এ কিম্বা সি, এ কি তারা তার নাম করে টিকেট এনেছিলেন মেম্বারদের দেবার জন্য এটা কি উনি জানেন ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** আমার জানা নাই যে কোথা থেকে এ্যাসেম্বলিতে টিকেট এল তবে উনি যখন বলছেন আমি খোজ নিয়ে দেখব।

**শ্রীবিজয় সিং নাহার ঃ** স্যার, উনি অসত্য কথা বলছেন উনি কিছুই জানেন না তাহলে আমরা টিকেট পেলাম কি করে ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** স্যার, আমি উনার মত মিথ্যা ভাষণে অত পটু নই, সেই জন্য আমি বলেছি আমি জানিনা, তবে খোজ নিয়ে দেখব।

**শ্রীবিজয় সিং নাহার ঃ** স্যার, মিনিষ্টার ইণ্ডেণ্ট করছেন মিনিষ্টার যদি অর্ডার দিয়ে না থাকে তাহলে চীফ হুইপের ঘর থেকে টিকেট পাওয়া গেল কি করে ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** স্যার, উনি একজন ঝানু মেম্বার উনি নিশ্চয়ই জানেন যে এ্যাসেম্বলিতে মিনিষ্টারের কোন অর্ডার খাটে না। তবে আমি তো বলেছি যে কি করে এল আপনি নোটীশ দিলে আমি খোঁজ নিয়ে জানাতে পারি।

[1-30—1-40 p.m.]

**শ্রীনেপাল চন্দ্র রায় ঃ** মাননীয় ক্রীড়ামন্ত্রী জানাবেন কি—এই টিকেট কি আমরা স্পীকার মহোদয়ের নির্দেশে পেয়েছি, না, আপনার নির্দেশে পেয়েছি ?

**মিঃ স্পীকার ঃ** আমাকে ওর মধ্যে জড়াবেন না, সে নিয়ম নাই।

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** মাথা নাই তার মাথা ব্যথা। টিকেট বিলিই হয় নাই যেখানে, সেখানে আবার কার নির্দেশ—তা তো বলতে পারলাম না।

## কলিকাতায় ষ্টেডিয়াম নির্মাণের প্রকল্প

***20.** (Admitted question No. *442.)

**শ্রীঅশ্বিনী রায় ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় স্টেডিয়াম নির্মাণের প্রকল্পটি চূড়ান্তভাবে গৃহীত হইয়াছে কি ; এবং

(খ) গৃহীত হইয়া থাকিলে, (১) প্রকল্পটিতে মোট কত ব্যয় হইবে এবং (২) কখন উহার কাজ চালু হইবে ?

**শ্রীরাম চ্যাটার্জী ঃ** কলকাতায় একটা Stadium নির্মানের প্রস্তাব সরকার নীতিগতভাবে গ্রহণ করেছেন। সেই Stadium তৈরী করবার জন্য একটি Stadium কমিটি তৈরী হয়েছে। কমিটিতে যারা খেলাধূলা বোঝেন, experienced সর্বস্তরের সকল পার্টির লোক আছে, sports যারা না বোঝেন তাদের নেওয়া হয় নাই। শীঘ্রই তারা এটি তৈরী করবেন।

**শ্রীঅশ্বিনী রায়:** এই যে আপনি বললেন "নীতিগতভাবে গৃহীত হয়েছে"—এ কথাতো আমরা বহুদিন থেকে শুনে আসছি। এই যে ইডেন গার্ডেনে যে ঘটনা ঘটে গেল তার পরিপ্রেক্ষিতে অবিলম্বে ষ্টেডিয়াম তৈরী করা কি গুরুত্বপূর্ণ ব্যাপার নয়? তা যদি হয়ে থাকে—তাহলে এই ঘটনার পরে এই ধরনের জবাব না দিয়ে সরকারের পক্ষ থেকে এটাকে ত্বরান্বিত করবার জন্য কি করা হয়েছে?

**শ্রীরাম চ্যাটার্জী:** ত্বরান্বিত করবার জন্য সরকারের পক্ষ থেকে একটা ষ্টেডিয়াম কমিটী তৈরী করা হয়েছে এবং তাদের কাছে এজন্য প্রস্তাব করে পাঠান হয়েছে। এ সম্পর্কে প্লানও তৈরী হয়ে গেছে। সরকার বাইরে থেকে টাকা সংগ্রহ করছেন ও টাকা দিচ্ছেন। তাঁরা যত শীঘ্র পারেন আপনাদের সামনে ষ্টেডিয়াম হাজির করবেন। কমিটির উপর সব কিছু ভার অর্পণ করা হয়েছে।

**শ্রীঅশ্বিনী রায়:** আপনি ঐ কমিটির সদস্যদের নাম, এর জন্য estimated cost ও কোন জায়গায় হবে এর location—এই তিনটি খবর জানাবেন?

**শ্রীরাম চ্যাটার্জী:** এর Location হচ্ছে এখন যেখানে Ranji Stadium আছে, সেখানে Stadium হবে; আর আনুমানিক ব্যয় এর জন্য পড়বে প্রায় ৩ কোটি টাকা। এটা একটা Composite Stadium হবে। আর কমিটির সদস্যদের নাম জানতে হলে আপনাকে নোটীশ দিতে হবে।

**শ্রীঅশ্বিনী রায়:** এই রকম কমিটির পরিকল্পনা রয়েছে, না, হয়ে গেছে? হয়ে গেলে নাম বলুন।

**শ্রীরাম চ্যাটার্জী:** কমিটির already তিন চারটি মিটিং হয়ে গেছে। তাতে প্রতি স্তরের মানুষ আছে। আমরা Indicate, Syndicate বাছিনি আমরা সিদ্ধার্থ বাবুকে রেখেছি। বিজয় বাবুকে বলেছিলাম। কংগ্রেস থেকেও নেওয়া হয়েছে। সব জায়গা থেকে নেওয়া হয়েছে। বাইরের লোকও নেওয়া হয়েছে এই ষ্টেডিয়াম কমিটিতে—যাতে করে সুষ্ঠুভাবে সবাই যুক্তভাবে একটা ভাল কাজ আমরা সবাই মিলে করতে পারি।

**শ্রীনেপাল চন্দ্র রায়:** মাননীয় ক্রীড়ামন্ত্রী জানাবেন কি—যে গত বছর ঠিক এই সময় আপনি যখন প্রথম ক্রীড়ামন্ত্রী হয়ে এসেছিলেন, তখন বলেছিলেন—এক বছরের মধ্যে ষ্টেডিয়াম হবে—সেটা এখন কতদূর হলো?

**শ্রীরাম চ্যাটার্জী:** আমি বলেছিলাম যত শীঘ্র সম্ভব Stadium হবে। আমরা তো জানতাম না যে ভাল কাজেও Central Govt. থেকে টাকা পাওয়া যায় না। আশা ছিল এই ব্যাপারে Central Govt. টাকা দেবে। তাই জন্য দেরী হয়েছে। এখন পাবলিক থেকে টাকা নিয়ে আমরা যত তাড়াতাড়ি সম্ভব তা তৈরী করবার চেষ্টা করছি।

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষ:** মন্ত্রীমহাশয় জানালেন যে এখন যে রঞ্জি ষ্টেডিয়াম আছে ওখানে কম্পোজিট ষ্টেডিয়াম গঠন করবেন কিন্তু ঐ ষ্টেডিয়ামে ফুটবল খেলা নিশ্চয়ই অনুষ্ঠিত হবে এবং এর ফলে পৃথিবী বিখ্যাত এবং অন্যতম শ্রেষ্ঠ ক্রিকেট উদ্যান হিসাবে পরিচিত—ইডেন গার্ডেনের পীচ নষ্ট হয়ে যাবার সম্ভাবনা আছে কিনা এবং সেই সম্ভাবনা থাকলে ফুটবল ষ্টেডিয়াম-এর জন্য অন্য কোন বিকল্প ব্যবস্থা গ্রহণ করবেন কি না?

**শ্রীরাম চ্যাটার্জী:** ক্রিকেট পীচ নষ্ট হবার কোন সম্ভাবনা নেই, কারণ ষ্টেডিয়াম বেড়ে যাচ্ছে এবং কম্পোজিট ষ্টেডিয়াম হচ্ছে, তার মানে সেখানে সব কিছুই চলবে। সেইজন্য যাতে করে আপনাদের মনে আঘাত না লাগে ক্রিকেট পীচের জন্য তার জন্য আমরা চেষ্টা করছি।

**শ্রীবিভূতি পাহাড়ী :** মন্ত্রীমহাশয় জানালেন যে ষ্টেডিয়াম কমিটির মিটিং দু'বার কি চার বার হয়ে গেছে এবং কমিটি গঠন হয়ে গেছে এবং ষ্টেডিয়াম হাজির করে দেবেন—সদস্যদের সামনে বলছেন এবং তিনি বলছেন সব দলের সদস্য সেই কমিটির মধ্যে আছেন—দয়া করে তিনি অন্ততঃ কিছু নাম বলুন। তিনি বলছেন নোটীশ চাই—এত বড় একটা ইমপরট্যান্ট ব্যাপার যার কটা মিটিং হয়ে গেছে তা খোঁজ রেখেছেন এবং কার সংগে কথা বলেছেন সেই খোঁজও রেখেছেন– সেখানে কিছু সদস্যর নাম তিনি জানান।

**শ্রীরাম চ্যাটার্জী :** নোটীশ না দিলে আমার পক্ষে জানানো সম্ভব নয়, দয়া করে মাননীয় সদস্য নোটীশ দিলে প্রতিটি পার্টিকুলার্স জানিয়ে দেব।

**শ্রীঅরুন সেন :** ক্রীড়ামন্ত্রী বললেন যে ষ্টেডিয়াম-এর জন্য যেহেতু কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন না সেই হেতু বাইরের অনেকের থেকে টাকা যোগার করার ব্যবস্থা হচ্ছে। মন্ত্রীমহাশয় জানাবেন কি বাইরের কারা কারা টাকা দিচ্ছেন এবং তাঁরা কি ধরণের লোক ?

**শ্রীরাম চ্যাটার্জী :** এটা গোপন কথা, তার কারণ হচ্ছে এত তাড়াতাড়ি বলে দিলে আমাদের যুক্তফ্রন্টের অন্যদিকে যে মুক্তফ্রন্ট বসে আছেন তাঁরা বাধা দিয়ে দেবেন। এইজন্য এই গোপন কথাটা এ্যাসেম্বলীর ভেতর আমি বলতে পারছি না।

## সরকারী চাকুরীতে প্রবেশের জন্য বয়ঃসীমা বৃদ্ধির প্রস্তাব

***248.** (Admitted question No. *139.)

**শ্রীঅমরেন্দ্র নাথ রায়প্রধান :** অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি কর্মপ্রার্থী বেকার যুবকদের সরকারী চাকুরীতে প্রবেশের বয়সের সীমা বৃদ্ধির কোন প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করিয়াছেন কি ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় :** স্যার, এখানে প্রশ্ন ছিল "কর্মপ্রার্থী বেকার যুবকদের সরকারী চাকুরীতে প্রবেশের বয়সের সীমা বৃদ্ধির কোন প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করিয়াছেন কি"—এখানে আমার উত্তর হচ্ছে এখনও গ্রহণ করিনি, কারণ তা আমাদের গ্রহণ করতে হলে পাব্লিক সার্ভিস কমিশনের মত নিতে হয়, আমাদের অর্থবিভাগ থেকে সার্ভিস কমিশনকে জানানো হয়েছে যে দু বছর আমরা বাড়াতে চাই, আপনাদের মতামত কি—তাঁরা মতামত দিলে এটা ফাইনালী গ্রহণ করা হবে।

**শ্রীঅমরেন্দ্র নাথ রায়প্রধান :** মন্ত্রীমহাশয় জানাবেন কি তিনি কবে পাব্লিক সার্ভিস কমিশনকে জানিয়েছেন ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় :** সেই তারিখটা এখানে নেই।

**শ্রীঅমরেন্দ্র নাথ রায়প্রধান :** মন্ত্রীমহাশয় জানাবেন কি তিনি যে বয়স সীমা বৃদ্ধির প্রস্তাব দিয়েছেন পাব্লিক সার্ভিস কমিশনের কাছে সেটা কি সাধারণ যারা আছে তাদের ক্ষেত্রে হবে, না তপশীলী এবং উপজাতী সম্প্রদায়ের যারা আছে তাদের ক্ষেত্রেও হবে ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় :** সবক্ষেত্রে এখন যা আছে তার উপর দু বছর বাড়াতে বলছি।

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারী :** বয়স সীমা বাড়াবার ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী যে কথা বললেন তার পরিপ্রেক্ষিতে আমি আর একটা প্রশ্ন করছি যদিও হয়ত আপনি বলবেন ইরেলিভ্যান্ট এবং তাতে আমার বলবার কিছু থাকবে না—যারা পলিটিক্যাল সাফারার ছিল বিশেষতঃ বৃটিশ আমলে

তাদের বয়স সীমা বাড়িয়ে রিটায়ারমেন্টের আপনারা পাঁচ বছর করেছেন কিন্তু গভর্ণমেন্টের আণ্ডারে যে সমস্ত প্রকল্প আছে সেখানে যারা যারা আছে তাদের কাছে সেই অর্ডার যায় নি যার ফলে অনেকে কর্মচ্যুত হতে চলেছে—সে সম্বন্ধে আপনি একটা ব্যবস্থা করবেন কিনা ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় :** কারো খবর যদি জানেন আমায় জানাবেন, নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রীমহঃ সোরাব :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন চাকুরীতে ঢোকবার সময় ২ বছর বয়স সীমা বাড়াচ্ছেন, কিন্তু চাকুরী শেষ করার সময় ২ বছর বয়স সীমা বাড়াবার কথা কি চিন্তা করছেন ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় :** না, এখন তা চিন্তা করা হচ্ছে না।

## কান্দী মহকুমার বাঁধ সংস্কার

[1-40 – 1-50 p.m.]

***249.** (Admitted question No. *204.)

**শ্রীসনৎকুমার রাহা :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি কান্দী মহকুমার পুরন্দরপুর হইতে শীতলতলা পর্যন্ত বাঁধটি সংস্কার করার সরকারী প্রস্তাব আছে কিনা ?

**শ্রীকানাই ভৌমিক :** কান্দী মহকুমায় পুরন্দরপুর হইতে শীতলতলা পর্যন্ত কোন বাঁধ নাই। তবে কানা মোরের বাম তীরে লক্ষ্মীনারায়ণপুর হইতে কান্দী পর্যন্ত যে বাঁধ আছে তাহা ১৯৬৮-৬৯ সালে সম্পূর্ণভাবে মেরামত করা হইয়াছে।

## সরকারী কর্মচারী নিয়োগ

***250.** (Admitted question No. *495.)

**শ্রীকালীপদ মণ্ডল :** অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি সরকারী চাকুরীর ক্ষেত্রে কর্মচারী নিয়োগ বর্তমানে বন্ধ আছে কিনা ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় :** না।

## Naxalite activities

***251.** (Admitted question No. *503.) **Shri ARUN SEN** : Will the Minister-in-charge of the Home (Political) Department be pleased to state whether Government of West Bengal is exchanging information with the Governments of Bihar and Orissa in matters of Naxalite activities ?

**Shri Ajoy Kumar Mukhopadhyaya :** Yes, so far as it relates to the violation of law and order.

**শ্রীঅরুন সেন :** উড়িষ্যা এবং বিহার গভর্ণমেন্টের সঙ্গে আমাদের এখানকার নকশালাইটদের এ্যাকটিভিটি সম্পর্কে আমরা যে সংবাদ আদান প্রদান করছি তাতে করে আমাদের কি কি ভাল ফল পাওয়া গেছে বা এর থেকে কি ধরণের খবর পাওয়া গেছে সেটা মন্ত্রীমহাশয় জানাবেন কি ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় :** এত ডিটেলস্ খবর বলতে পারব না। উড়িষ্যা, বিহার এবং পশ্চিমবাংলার পুলিশ অফিসাররা অক্টোবর মাসের দ্বিতীয় সপ্তাহে কলকাতায় বসে কিভাবে পরস্পরের সহযোগিতায় এই নকশালাইট মুভমেন্ট কন্ট্রোল করা যায় সে বিষয়ে তাঁরা একটি নিজেরা পরিকল্পনা করে নিয়েছেন এবং সেই মত পারস্পরিক খোঁজ খবরাদি দিচ্ছেন, সাহায্য করছেন এই পর্যন্ত বলতে পারি, এখন ডিটেলস্ বলা সম্ভব নয়।

**শ্রীঅরুন সেন:** আমি যুক্তফ্রন্ট সরকারের মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে নকশালাইট এ্যাকটিভিটি একটা রাজনৈতিক আন্দোলন, তাকে দমন করবার জন্য কেন্দ্রশাসিত বিহার এখন অবশ্য অন্য শাসন হয়েছে, উড়িষ্যার স্বতন্ত্র পার্টির গভর্ণমেণ্ট তাদের সঙ্গে সহযোগিতা করে এই ভাবে যারা রাজনীতি করছে তাদের যতই ভুল হোক না কেন সেটা দমন করার এই প্রচেষ্টা যুক্তফ্রণ্ট সরকারের পক্ষে কি ভাল হচ্ছে ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়:** রাজনীতি করতে গিয়ে যদি মানুষ খুন করা হয়, লুঠপাট করা হয় তাহলে শান্তি রক্ষার খাতিরে সেখানে গভর্ণমেণ্টকে ব্যবস্থা করতে হয়। পাশের রাজ্যে মিনিষ্ট্রি আছে কি রাষ্ট্রপতির শাসন বলবত আছে সেটা দেখার প্রয়োজন হয় না, সেখানেও পুলিশ আছে তাদের সাহায্য তারা নিচ্ছে।

**শ্রীঅমরেন্দ্র নাথ রায়প্রধান:** নকশালাইট আন্দোলনে যারা বিভিন্ন স্থানে গুলি চালনা করছে, মাননীয় মুখ্যমন্ত্রী কি তাদের রাজনৈতিক দল বলে মনে করেন ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়:** হ্যাঁ, রাজনৈতিক দল বৈকি।

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারী:** রাজনৈতিক দল হিসাবে নকশালাইটদের মনে করলে রাজনৈতিকভাবে সেই দলের মোকাবিলা করবার জন্য নিশ্চয়ই প্রস্তুতির দরকার হয়—সেই রাজনৈতিক মোকাবিলার ব্যবস্থা কি করা হয়েছে ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়:** সেটা সরকার করেন না, রাজনৈতিক দলগুলি করেন আমার যতদূর খবর আছে তাঁরা তা করছেন।

**শ্রীকৃপাসিন্ধু সাহা:** মাননীয় মন্ত্রীমহাশয় নকশালাইটদের রাজনৈতিক দল বলছেন। তাহলে যে সমস্ত নকশালাইটদের ধরে রাখা হয়েছে তাদের কি রাজনৈতিক মর্য্যাদা দেওয়া হবে ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়:** ক্রাইম অনুসারে সেটা ভেবে দেখা যাবে।

## গাজোলের ও সি-কে বদলী করিবার নির্দেশ বাতিল

*225. (Admitted question No. *512.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** মুখ্যমন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি যে, গাজোলের ও সি-কে বদলী করিবার পুলিশ বিভাগ হইতে যে নির্দেশ দেওয়া হইয়াছিল তাহা তিনি কি কারণে বাতিল করিয়াছেন ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়:** ভারতের সংবিধানে ১৬৬ (৩) অনুচ্ছেদ মতে রাজ্যপাল কর্ত্তৃক প্রণীত সরকারী কার্যপ্রণালী সংক্রান্ত নিয়মাবলীর ২৯ (৩) ধারামতে প্রদত্ত ক্ষমতা প্রয়োগক্রমে গাজোলের ও, সি-কে প্রয়োজন ও উচিত বিবেচনায়, বদলী করার আদেশ বাতিল করে দিয়েছি।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় জানাবেন কি যে তিনি কি কারণে প্রয়োজন এবং উচিত বিবেচনা করেছিলেন ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়:** আমি বিবেচনা করে দেখেছি এটা প্রয়োজন এবং উচিত, তাই করেছি।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এটা করার আগে তিনি সংশ্লিষ্ট মন্ত্রীর সঙ্গে আলোচনা করেছিলেন কিনা এবং ক্যাবিনেটে বিষয়টা দিয়েছিলেন কিনা ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়:** না।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় কি জানাবেন, একথা কি সত্য, এরকম একটা কনভেনসান চালু আছে যে যুক্তফ্রন্ট সরকারের আমলে যে দপ্তর যে মন্ত্রীর হাতে আছে সেই ব্যাপারে কোন প্রশ্ন ক্যাবিনেটে তোলা যায় না যদি সেই মন্ত্রী মত না দেন ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** আমি বলেছি, ক্যাবিনেটে ওঠেনি।

**শ্রীঅরুন সেনঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, একথা কি সত্য, গাজোল থানার ও, সি তিনি কতকগুলি মার্ডার কেসের তদন্ত করছিলেন ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** একটা মার্ডার কেস, কতকগুলি অন্য রকম ক্রাইমস।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় জানাবেন কি, এ রকম ভাবে মন্ত্রীরা পরস্পর বিরোধী নির্দেশ দেবার ফলে বাংলাদেশের এ্যাডমিনিষ্ট্রেশানে ইনডিসিপ্লিন দেখা দিচ্ছে ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** এটা মতামতের কথা।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্যঃ** মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে আমি মনে করেছি তাই ও সি-র বদলীর আদেশ বাতিল করেছি। আমার জিজ্ঞাস্য ব্যাপারটা কি সাবজেকটিভ না এর অবজেকটিভ কোন কারণ আছে ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** আমি সাবজেকটিভ, অবজেকটিভ বুঝলাম না। আমার ক্ষমতা আছে, আমি ক্ষমতা প্রয়োগ করেছি নিজের বুদ্ধি অনুসারে।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্যঃ** মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় জানাবেন কি, এর অবজেকটিভ কারন কি ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** আমার মনে হয়েছিল বা আমি দেখেছিলাম তাতে ন্যায় বিচারে অসুবিধা হয়।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্যঃ** মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় অবজেকটিভ কেস জানাতে পারেন নি, যেটা জানিয়েছেন সেটা হল সাবজেকটিভ। আমার জিজ্ঞাস্য, অবজেকটিভ কি কারণ আছে যার জন্য বদলীর আদেশ বাতিল করেছেন ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** সাবজেকটিভ, অবজেকটিভ বললে আমি বুঝব না, আপনি স্পষ্ট করে বলুন।

**শ্রীবলাই লাল দাস মহাপাত্রঃ** মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় কি জানাবেন, সাংবিধানিক কারণে সমস্ত দপ্তরের উপর তত্ত্বাবধান করবার বা খবরদারী করবার অধিকার মুখ্যমন্ত্রীর আছে কি না ?

**শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়ঃ** বিশেষ ক্ষেত্রে আছে। আমি আপনাদের কাছে রুলটা পড়ে দিচ্ছি। এটা হল গভর্ণমেণ্ট অব ওয়েষ্ট বেঙ্গল, রুলস্ অব বিজনেস, এই রুলস্ অব বিজনেসে কতকগুলি নির্দেশ আছে যে কে কি করবেন। তারপরে আছে........

"Notwithstanding anything contained in Sub-rule(1) or elsewhere in these rules it shall be competent for the Chief-Minister to pass orders in any case involving a question of policy or a matter of urgent public importance relating to any Department when he considers it necessary or expedient to do so or when the case is referred to him by the Minister-in-charge of the Department." I considered it necessary.

শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী: মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন, গাজোল থানার ারোগাকে বদলী করার সময় তিনি যে সমস্ত খুন এবং অন্যান্য কেসের তদারক করছিলেন তাঁকে বদলী রার ফলে সেই কেসের তদন্তের ক্ষতি হত?

শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়: আমার সেই বিশ্বাস।

শ্রীরবীন মুখার্জী: মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় বলবেন কি এই প্রসঙ্গ নিয়ে স্বরাষ্ট্র মন্ত্রী ও পমুখ্যমন্ত্রী শ্রীজ্যোতি বসুর সঙ্গে মত বিরোধ আছে?

শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায়: মত বিরোধ বলবৈন না, মত বৈষম্য থাকতে পারে।

## বোরো চাষের জন্য জল সরবরাহ

[1-50—2 p.m.]

*253. (Admitted question No. *564.)

শ্রীমনোরঞ্জন বক্সী: সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ১৯৭০ সালের মার্চ মাসের পর হইতে বোরো চাষের জন্য দামোদর ও ময়ূরাক্ষী ক্যানাল হইতে জল দেওয়ার কোন সরকারী পরিকল্পনা হইয়াছে কিনা?

শ্রীকানাই ভৌমিক: এইরূপ কোন পরিকল্পনা গ্রহণ করা হয়নি। এই বিষয়ে একটু হাউসকে জানান দরকার। ময়ূরাক্ষী এবং ডি, ভি, সি প্রকল্প হইতে রবি ও বোরো ধান চাষের জন্য জল সরবরাহ সম্পর্কে সরকার স্থির করেছেন যে, ১৯৭০ সালের ৩১শে মার্চের পর জল সরবরাহ করা হবে না। বর্তমানে এই ২টি প্রকল্পের কমাণ্ডিং এরিয়ায় রবি চাষের পরিমান বিশেষ বৃদ্ধি পেয়েছে। কিন্তু জলাধারের সীমিত জলের জন্য জল সরবরাহ অনির্দ্দিষ্ট কালের জন্য সম্ভব নয়। তাছাড়া এপ্রিল হইতে জুন এই ৩ মাসে খালের মেরামতী ও সংরক্ষণ কাজের জন্য খালটি সেচ বিভাগের ইঞ্জিনিয়ার একান্ত প্রয়োজন। সুতরাং কৃষি বিভাগকে এই মর্মে নির্দেশ দেওয়া হয়েছে যে, এই ২টি প্রকল্পের অধীনে যে সমস্ত স্থানে রবি এবং বোরো চাষ হইবে সেই সমস্ত স্থানে বোরো চাষের সময় এমন ভাবে ব্যবস্থা করতে হবে যাহাতে ৩১শে মার্চের পর জলের প্রয়োজন না হয়।

শ্রীকৃপাসিন্ধু সাহা: মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি বললেন যে, ৩১শে মার্চের পর আর জল দেওয়া হবে না—এই রকম একটা সরকারী নির্দেশ গেছে। কিন্তু আমরা জানি যে, গ্রামাঞ্চলে নির্দেশটা সাধারণ কৃষক-এর ঘরে গিয়ে পৌঁছায়নি। যার জন্য তারা অভ্যাস্ত বার যে ভাবে চাষ করে এবারেও সেই ভাবে করেছে। এখন যদি তাদের জল না দেওয়া হয় তাহলে বাংলাদেশের বহু শস্যের ক্ষতি হবে, এই সম্পর্কে কিছু জানেন?

শ্রীকানাই ভৌমিক: আমরা এই বিষয়ে সমস্ত জায়গায় হ্যাণ্ডবিল দিয়ে, গভর্ণমেন্টের তরফ থেকে কৃষি বিভাগ থেকে হ্যাণ্ডবিল দিয়ে প্রচার করেছি, সমস্ত অফিসারদের জানিয়েছি, এই বছর ৩১শে মার্চের পর জল দেওয়া সম্ভব নয়। তা সত্বেও যারা করছেন তারা তাদের নিজের দায়িত্বে করছেন।

শ্রীকৃপাসিন্ধু সাহা: মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি বলেছেন হ্যাণ্ডবিল দিয়ে প্রচার করা হচ্ছে। কিন্তু তারা হ্যাণ্ডবিল পড়তে জানে না। দ্বিতীয়তঃ যদি এই রকম কোন পরিকল্পনা আমাদের নেওয়া হয় তাহলে বোরো বীজ বা ঐ জাতীয় যে সমস্ত সার সাপ্লাই দেওয়া হয়েছে এবং সে জন্য তারা চাষ করেছে। কাজেই অন্ততঃ এই বছরের জন্য এটা স্পেশাল কনসিডার করা হবে কি না?

শ্রীকানাই ভৌমিক: এখন কোন কথা দেওয়া সম্ভব নয়। আমাদের ৩১শে মার্চের পর জল দেবার কোন অবস্থা নেই। এই কারণে আমরা বলেছি যে, জলাধারের জল কমে গেছে। যেমন

থকুন ১৯৬৮-৬৯ সালে যেখানে রবি মরশুমে জলাধারের সঞ্চিত জলের পরিমাণ ছিলো ৯ লক্ষ ৫০ হাজার একর ফিট। ১৯৬৯-৭০ সালে হয়েছে ৫ লক্ষ ৩০ হাজার একর ফিট। কাজেই আমাদের পক্ষে ৩১শে মার্চের পর জল দেওয়া সম্ভব নয়। যদি কোন জায়গায় এই রকম ভাবে প্রচারে অসুবিধা থাকে এবং সেগুলি যদি আমাদের কাছে বলেন, তাহলে আমরা তদন্ত করে দেখতে পারি যে, কেন সেখানে এই অসুবিধা হচ্ছে।

**শ্রীবিশ্বনাথ দাসঘোষ ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে ঐ সমস্ত জলাধারের জল বৃদ্ধি করার জন্য সরকার কোন ব্যবস্থা অবলম্বন করছেন কি না ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** কোন উপায় নেই।

## শীলাবতী নদীগর্ভে গড়বেতা থানার বগড়ী-কৃষ্ণনগরের লয় হওয়ার আশঙ্কা

*254. (Admitted question No. *571 )

**শ্রীসরোজ রায় ঃ** সেচ ও জল পথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, গড়বেতা থানার বগড়ী-কৃষ্ণনগর গ্রাম, বর্তমানে শীলাবতী নদীর গর্ভে বিলীন হওয়ার মুখে এসে পড়েছে ; এবং

(খ) অবগত থাকিলে ঐ গ্রামকে রক্ষার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করার বিষয় চিন্তা করিতেছেন ?

**শ্রীকানাই ভৌমিক ঃ**

(ক) গ্রামটি বর্তমানে নদীগর্ভে বিলীন হওয়ার সম্মুখীন হয় নাই। তবে ঐ গ্রামের পুরাতন মন্দিরের নিকট এলাকা ভাঙ্গনের সম্মুখীন হইয়াছে।

(খ) বৎসরে ২/৩ ফিট ভাঙ্গনের পরিপ্রেক্ষিতে কোনও ভাঙ্গন প্রতিরোধ ব্যবস্থা বর্তমানে সরকারের বিবেচনাধীন নাই।

## জেলা স্কুলবোর্ড পুনর্গঠন

*255. (Admitted question No. *579.)

**শ্রীঅশ্বিনী রায় ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কোনো জেলায় স্কুলবোর্ড পুনর্গঠিত হইয়াছে কিনা ;

(খ) হইয়া থাকিলে, (১) জেলাগুলির নাম এবং (২) গঠনের ভিত্তি ; এবং

(গ) বর্ধমান জেলায় স্কুলবোর্ড গঠিত হইয়া থাকিলে বোর্ডের সদস্যদের নাম ও বিবরণ ?

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** (ক) না।

(খ) ও (গ) এ প্রশ্ন উঠে না।

**শ্রীঅশ্বিনী রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে, এখানে এই যে জেলা বোর্ডগুলি পুনর্গঠিত হয়নি, কিন্তু তাহলে জেলা বোর্ডের কাজ কে পরিচালনা করছেন ?

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** আইনত জেলা বোর্ডগুলির ক্ষমতা পরিচালনা করছেন জেলা পরিদর্শক। তবে জেলা পরিদর্শককে সাহায্য করার জন্য একটা উপদেষ্টা কমিটি গঠিত হয়েছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই যে উপদেষ্টা কমিটি গঠন করা হয় তার কি কোন ভিত্তি আছে—শিক্ষা দপ্তর কোন ভিত্তিতে উপদেষ্টা কমিটি গঠন করেছেন—যদি কোন ভিত্তি থাকে তাহলে সেটা বললে ভাল হয়?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** যুক্তফ্রন্টের সিদ্ধান্ত অনুযায়ী করা হয়েছে—যুক্তফ্রন্টের যে কনষ্টিটিউয়েন্ট পার্টি আছে তাদের এক একটা রিপ্রেজেনটেটিভ থাকেন, শিক্ষা বিভাগের প্রতিনিধি আছেন এবং ডেপুটি ম্যাজিষ্ট্রেট এঁদের নিয়ে এই উপদেষ্টা কমিটি গঠিত হয়েছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** আপনি যে বললেন শিক্ষা দপ্তরের লোক আছে এবং বিভিন্ন রাজনৈতিক দলের প্রতিনিধিরা আছেন—কিন্তু কৃষক সভা বা ক্ষেতমজুর সমিতির প্রতিনিধি রাখবার প্রস্তাব আছে কি?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** কৃষক সমিতির প্রতিনিধি নেওয়া হয়েছে।

**শ্রীবিশ্বনাথ দাসঘোষঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানালেন যে স্কুল এ্যাডভাইসারী বোর্ড গঠন করা হয়েছে—কিন্তু অদূর ভবিষ্যতে এই উপদেষ্টা কমিটি পরিবর্তন করে আসল স্কুল বোর্ড গঠন করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** শিক্ষা আইন তৈরী হয়ে গেছে সেটা ক্যাবিনেটে দেওয়া হবে। আমি আশা করছি যে এই অধিবেশনেই সেই আইন আপনাদের সামনে উপস্থাপিত করা হবে যাতে ডিষ্ট্রিক্ট কাউন্সিল—বা All West Bengal Primary Education Board, সেই আইনের ভিত্তিতে গঠিত হবে।

**শ্রীজগদীশ চন্দ্র সিংহঃ** মাননীয় শিক্ষামন্ত্রীমহাশয় জানাবেন কি, যে শুধু যে ঐ যুক্তফ্রন্টের সরিক দলগুলিকে নিয়ে উপদেষ্টা কমিটি তৈরী করেছেন তাতে সেখানে দলবাজী হচ্ছে না শিক্ষার প্রসার লাভ করছে?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** না মোটেই দলবাজী হচ্ছে না, এই ২৮০ জন প্রতিনিধির মধ্যে ৫৫ জনকে বাদ দিয়ে আর সমস্ত যুক্তফ্রন্টের প্রতিনিধি। কাজেই সারা পশ্চিমবঙ্গের প্রতিনিধি হিসাবে তারা কাজ করতে পারবেন।

**শ্রীসরল দেবঃ** এই যে জেলা এ্যাডভাইসারী কমিটি করেছেন সেখানে এ্যাডভাইস দেবার জন্য যেসব সদস্য আছেন যুক্তফ্রন্টের অন্তর্ভুক্ত তাদের টি. এ. দেবার ব্যবস্থা আছে কি?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** এ্যাডভাইসারী কমিটিতে টি. এ. দেবার বা অন্য কোন কিছু দেবার ব্যবস্থা নাই।

**শ্রীঅজিত কুমার গাঙ্গুলীঃ** এই যে উপদেষ্টা কমিটি হয়েছে এই উপদেষ্টা কমিটি ডি. আই অফিসারকে সুপারিশ করবেন—কিন্তু এই সুপারিশ কতদুর কার্যকরী করার সম্ভাবনা আছে?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** তাঁদের উপদেশ পরিপূর্ণ সরকার বিবেচনা করবেন। এখন প্রথম দায়িত্ব দেওয়া হয়েছে তাদের উপর যে ১৫০০ স্কুল বিদ্যালয়বিহীন গ্রামে স্থাপিত করতে হবে—তাঁরা তালিকা প্রস্তুত করবেন। আমার অভিজ্ঞতা হচ্ছে কাজ অত্যন্ত শিথিলভাবে হচ্ছে। আমি আশা করবো যে এই উপদেষ্টা কমিটি একটু তাড়াতাড়ি এই তালিকা আমাদের কাছে পাঠাবেন।

**শ্রীজগদীশ চন্দ্র সিংহঃ** মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই যে উপদেষ্টা কমিটি যেটা যুক্তফ্রন্টের সমস্ত সরিক দলকে নিয়ে করেছেন—এর আগে যে উপদেষ্টা কমিটি ছিল সেখানে শুধু সি, পি, এম ছিল তার পর ফ্রন্টের চাপে পড়ে সমস্ত সরিক দলগুলিকে নিয়ে উপদেষ্টা কমিটি করেছেন?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** চাপা-চাপির কোন প্রশ্ন নয়, যুক্তফ্রন্টের সকলে মিলে পরামর্শ কে আমরা এই কাজ করেছি।

**শ্রীঅমরেন্দ্র নাথ রায়প্রধানঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে জেলা উপদেষ্টা কমিটি যে সব সিদ্ধান্ত করবেন ডি, আই অব স্কুল সেগুলি কার্যকরী করবেন, না, বিবেচনা করবেন?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** সেই সুপারিশ তাঁরা কেন্দ্রে পাঠাবেন তাঁরা বিবেচনা করে সুপারিশ করবেন।

**শ্রীঅমরেন্দ্র নাথ রায়প্রধানঃ** কেন্দ্র বলতে কি রাইটার্স বিল্ডিংস বোঝাচ্ছেন?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** কেন্দ্রীয় শিক্ষা দপ্তর।

**শ্রীনারায়ণ নস্করঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে তিন জন কিংবা ৫ জন সদস্য বিশিষ্ট দলের মধ্য থেকে যদি তাদের কমিটিতে সদস্য নেওয়া যেতে পারে তাহলে ৫৫ জন সদস্যদের মধ্য থেকে সেই কমিটিতে সদস্য নেওয়ার কথা চিন্তা করছেন কি না?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** কংগ্রেসের পক্ষে মুসকিল যে পরিচয় ঠিক পাচ্ছি না, তাঁরা নিজেদের পরিচয় জাতীয় কংগ্রেস হিসাবে যখন প্রতিষ্ঠা করতে পারবেন তখন বিবেচনা করা হবে। এটা দুই এক জনের প্রশ্ন নয়, সামগ্রিকভাবে যুক্তফ্রন্টের সঙ্গে পরামর্শ করে এই নীতি গ্রহণ করা হয়েছে।

**Mr. Speaker**: Question hour is over.

**Starred Questions:**

(to which answers were laid on the lable.)

**সেচকর ধার্য**

*256. (Admitted question No. *592.)

**শ্রীদেবনারায়ণ চক্রবর্তীঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সেচপ্রাপ্ত জমির সেচকর ধার্য করার জন্ত কোন্ কোন্ বিষয় বিবেচনা করা হয়;

(খ) সেচপ্রাপ্ত নয় এরূপ জমির উপর উক্ত কর ধার্য করিয়া থাকিলে উহাকে করমুক্ত বলিয়া সরকারীভাবে ঘোষণা করার ব্যবস্থা কি; এবং

(গ) (১) সন ১৩৭৫-৭৬ সালের জন্ত দেয় সেচকর ধার্য্য করা হইয়াছে কি এবং (২) না হইয়া থাকিলে, কতদিনে ধার্য হইবে?

**The Minister for Irrigation & Waterways:**

(ক) সেচ ও জলপথ বিভাগের তরফ হইতে যে সমস্ত জমিতে জল সেচের ব্যবস্থা করা হয় সেই সব জমির মধ্যে ময়ূরাক্ষী প্রকল্প হইতে সেচপ্রাপ্ত জমির সেচকর বেঙ্গল ডেভেলপমেন্ট আইন, ১৯৩৫ অনুসারে, ডি. ভি. সি. সেচপ্রকল্প হইতে সেচপ্রাপ্ত জমির সেচকর ওয়েষ্ট বেঙ্গল ইরিগেশন (ইম্পজিসান অফ ওয়াটার রেইট কর ডি. ভি. সি. ওয়াটার) আইন, ১৯৫৮ এবং বাকী সমস্ত সেচপ্রকল্প হইতে সেচপ্রাপ্ত জমির সেচকর বেঙ্গল ইরিগেশন আইন ১৮৭৬ অনুসারে ধার্য্য করা হয়। বেঙ্গল ডেভেলপমেন্ট আইন অনুসারে ময়ূরাক্ষী প্রকল্প হইতে সেচপ্রাপ্ত জমির সেচকর বার্ষিক একর প্রতি দশ টাকার ঊর্দ্ধে অথবা সেচের ফলে বর্দ্ধিত ফসলের নিট মূল্যের অর্দ্ধেকের অধিক কিংবা বর্দ্ধিত

নিট মুনাফার অর্ধেকের অধিক হইতে পারেনা। ময়ূরাক্ষী প্রকল্প ছাড়া অন্যান্য প্রকল্প হইতে সেচপ্রাপ্ত জমির সেচকর ধার্য্য বিষয়ে অপর দুইটি আইনে অনুরূপ কোন ব্যবস্থা না থাকিলেও মোটামুটি ঐ একই মূলনীতি অনুসারে সেচকর বিভিন্ন প্রকল্পের জন্ম নির্দিষ্ট উর্দ্ধ সীমার মধ্যে সঙ্গতি রাখিয়া ধার্য্য করা হয়।

(খ) সেচপ্রাপ্ত নয় এরূপ কোন জমির উপর উক্ত কর ধার্য্য করা হইলে, করদাতা যথাসময়ে উপযুক্ত কর্তৃপক্ষের নিকটে আবেদন করিলে কর মুক্ত হইতে পারেন।

(গ) (১) সেচবিভাগের অধীনে সমস্ত সেচ প্রকল্পের ১৩৭৫ সনের (ইংরাজী ১৯৬৮-৬৯) জন্ম দেয় সেচকর ধার্য্য করা হইয়াছে। কংসাবতী প্রকল্প হইতে ঐ বৎসর জলকর ধার্য্য না করার সিদ্ধান্ত করা হইয়াছে। ১৩৭৬ সনের (ইংরাজী ১৯৬৯-৭০ সালের) জন্ম ডি, ভি, সি,র সেচ প্রকল্প ও কংসাবতী সেচ প্রকল্প হইতে সেচপ্রাপ্ত জমির সেচকর ধার্য্য করা হইয়াছে; কংসাবতী প্রকল্প হইতে সেচপ্রাপ্ত জমির জন্য দেয় সেচকর ধার্য্য করার জন্য বর্তমান বেঙ্গল ডেভেলপমেন্ট আইন ১৯৩৫ সামান্য সংশোধন করা প্রয়োজন। এ বিষয়ে একটি খসড়া বিল বর্তমানে বিবেচনাধীন ঐ আইন সংশোধন করার পর কংসাবতী প্রকল্প হইতে সেচপ্রাপ্ত জমির জন্য ১৩৭৬ সনের (ইংরাজী ১৯৬৯-৭০ সালের) জন্য দেয় সেচকর ধার্য্য করা হইবে।

**Rehabilitation of families displaced due to execution of Keleghai River Scheme**

*257. (Admitted question No. *604.) **Shrimati ABHA MAITI**: Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) how many families will be displaced due to Keleghai river scheme in Bhagwanpur, Patashpur, Sabang, Moyna and Narayangarh police-stations, respectively, in the district of Midnapur; and

(b) the arrangements made by the Government for their rehabilitation?

**The Minister for Irrigation and Waterways**:

(a) Land acquisition proceedings in connection with resuscitation of Keleghye river and its tributaries are at the initial stage now. As such it would not be possible at this stage to furnish thanawise exhaustive figures of families who will be displaced as a result of L. A. proceedings. The L. A. cases so far processed give the following position:

| P. S. | No. of families to be displaced. | No. of structures involved. |
|---|---|---|
| Sabong. | 83 | 87 |
| Bhagwanpur. | 29 | 42 |
| Moyna. | 11 | 14 |
| Patashpur. | 33 | 33 |
| Narayangarh. | No land acquisition proposal has been started as yet. | |

(b) As a result of land acquisition, displacement of families from the homestead lands will not be confine to a particular area. On the other hand there will be stray cases of displacement of families here and there along both sides of the river Keleghye. As such, the question of mass displacement of families from a particular area is not involved. To tackle the situation all possible help in the shape of compensation for the land, structures, removal cost, compensation for standing crops and trees will be extended to the displaced families. Some portion of the existing embankment which will have to be abandoned may also be offered to the families as alternative land for rehabilitation,

### রবি ও বোরো ধান চাষের জন্য বর্ধমান জেলায় জল সরবরাহ

*258. (Admitted question No. *608.)

**শ্রীদেবব্রত দত্ত :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ বছর রবি তথা বোরো ধানের চাষের জন্য বর্ধমান জেলার সংশ্লিষ্ট ক্যানেলে জল সরবরাহের সময় সীমা কি ৩১শে মার্চ পর্যন্ত নির্দিষ্ট করা হইয়াছে ; এবং

(খ) উহা যদি সত্য হয় তবে উচ্চ ফলনশীল ধানের উৎপাদনকে বাড়াইবার জন্য ১৫ই এপ্রিল পর্যন্ত জল সরবরাহ বৃদ্ধি করার প্রয়োজনীয়তা কি সরকার বিবেচনা করিবেন ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) হ্যাঁ।

(খ) বিষয়টি সরকার বিবেচনা করিয়াছেন। ৩১শে মার্চের পরে ও জলসরবরাহের সময়-সীমা বর্দ্ধিত করিলে ক্যানেল সংস্কার ও রক্ষণাবেক্ষণ কার্য্যের অসুবিধা হয় এবং পরবর্তী খরিফ ফসলের প্রারম্ভে প্রয়োজনীয় জলের অভাব ঘটে। তাহা ছাড়া এ বৎসর জলাধারে সঞ্চিত জলের পরিমাণ বিবেচনা করিয়া ডি. ভি. সি. জলাধার পরিচালন কমিটি রবিসেচের জন্য জল সরবরাহের পরিমাণ শতকরা ২০ ভাগ কমাইতে বাধ্য হইয়াছেন। সুতরাং জল সরবরাহের সময়-সীমা ৩১ মার্চের পর বৃদ্ধির সুয়োগ নাই।

### ক্ষুদ্র সেচ প্রকল্পে অগভীর নলকূপের সংখ্যা

*259. (Admitted question No. *622.)

**শ্রীমোল্লা হুমায়ুন কবীর :** কৃষি ও সমষ্টি উন্নয়ন (ট্যাঙ্ক, ক্ষুদ্র সেচ, টিউবওয়েল, ইত্যাদি) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯-৭০ সালের আর্থিক বৎসরে ক্ষুদ্র সেচ প্রকল্পে এ যাবৎ কতকগুলি অগভীর নলকূপ বসান হইয়াছে ; এবং

(খ) ১৯৬৯-৭০ সালের আর্থিক বৎসরে কতগুলি পাম্প মেসিন কিস্তিতে দেওয়া হইয়াছে ?

**The Minister for Agriculture and Community Department :**

(ক) ১,৬৩৩টি অগভীর নলকূপ বসান হইয়াছে।

(খ) মোট ৬,২১০টি।

### ট্রেনিংপ্রাপ্ত প্রাইমারী শিক্ষকের সংখ্যা

*260. (Admitted question No. *787 )

**শ্রীআজিজুর রহমান :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট ট্রেনিংপ্রাপ্ত প্রাইমারী শিক্ষকের সংখ্যা কত, এবং

(খ) ঐ সংখ্যা মোট প্রাইমারী শিক্ষক সংখ্যার কত ভাগ ?

**The Minister for Education :**

(ক) ৪৯,০২৪।

(খ) ৪২·৫৭%।

### হুগলী জেলায় প্রাথমিক স্কুলের অনুমোদন

*261. (Admitted question No. *848.)

**শ্রীকৃপাসিন্ধু সাহা :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি যে গত জুন,

১৯৬৯ থেকে ১৫ই জানুয়ারী, ১৯৭০ পর্যন্ত হুগলী জেলায়—

(ক) কোন প্রাথমিক স্কুলকে নূতনভাবে অনুমোদন দেওয়া হইয়াছে কিনা ;

(খ) (ক)-এর উত্তর হ্যাঁ হইলে, (১) তাহার সংখ্যা কত, এবং (২) কিসের ভিত্তিতে অনুমোদন করা হইয়াছে ; এবং

(গ) ধনিয়াখালি সার্কেলে নতুন অনুমোদন স্কুলের সংখ্যা কত ?

**The Minister for Education :**

(ক) না।

(খ) ও (গ) এই প্রশ্নে উঠে না ।

## জলনিকাশের জন্য পরিকল্পনা

***262.** (Admitted question No. *944.)

**শ্রীকুমুদরঞ্জন মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তরভাগ সেচ কেন্দ্রের নিকটবর্তী অঞ্চল নবগ্রাম বৃন্দাঘালী, রামনগর, ধপধপি অঞ্চলের জল নিষ্কাশনের জন্য রাজ্য সরকারের কোন পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকিলে পরিকল্পনাটি কি ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) হ্যাঁ, তবে বর্তমানে উত্তরভাগের পাম্পের সাহায্যে ঐ এলাকার জল আংশিকভাবে নিষ্কাশন করা হয়। যদিও ঐ এলাকা ডিজাইন অনুযায়ী উত্তরভাগ পাম্পিং ষ্টেশনের এলাকাভুক্ত নয়।

(খ) মগরাহাট বেসিন জল নিষ্কাশন পরিকল্পনা। এই পরিকল্পনার মধ্যে ধোসার নিকট পাম্প বসাইয়া প্রশ্নে উল্লেখিত এলাকার অতিরিক্ত জল পিয়ালী নদীতে নিষ্কাশনের প্রস্তাব আছে।

## প্রাথমিক বিদ্যালয়ের মঞ্জুরীর জন্য আবেদন

***263.** (Admitted question No. 961.)

**শ্রীনিতাইপদ সরকার ঃ** শিক্ষা মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আজ পর্যন্ত পশ্চিমবঙ্গে কতগুলি গ্রামে প্রাথমিক বিদ্যালয় নেই ; এবং

(খ) উক্ত সমস্ত গ্রামেই প্রাথমিক বিদ্যালয় প্রতিষ্ঠিত হইয়া মঞ্জুরীর জন্য আবেদন করিয়াছে কিনা ?

**The Minister for Education :**

(ক) Second All India Educational Survey-র ৩১।১২।৬৬ তারিখের প্রতিবেদন অনুযায়ী ঐ সময় পশ্চিমবঙ্গে এক মাইলের মধ্যে প্রাথমিক বিদ্যালয় ছিল না এরূপ গ্রামের সংখ্যা ছিল ২,৭৬৪।

(খ) শিক্ষা দফতরে এরূপ তথ্য নাই। জেলা পর্ষৎ হইতে বিবরণী সংগ্রহ করা হইতেছে।

## রাজ্যের উন্নয়ন পরিকল্পনার জন্য কেন্দ্রের বরাদ্দ

***264.** (Admitted question No. *981.)

**শ্রীআবুল হাসান ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যের উন্নয়ন পরিকল্পনার জন্য চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনা খাতে কেন্দ্রীয় সরকারের নিকট রাজ্যসরকার যে পরিমাণ অর্থের দাবি করেছিলেন তার পরিমাণ কত ; এবং

(খ) উক্ত দাবিকৃত অর্থের কত পরিমাণ কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ রাজ্যের জন্ত বরাদ্দ করেছেন ?

**The Minister for Finance :**

(ক) পশ্চিমবঙ্গ সরকার চতুর্থ যোজনা কালে কেন্দ্রীয় সাহায্যের রীতি ও মান সম্পর্কে কেন্দ্রীয় সরকারের নিকট একটি সূত্র বা ফরমূলা সুপারিশ করিয়াছিলেন।

(খ) কেন্দ্রীয় সাহায্যের মান যাহা স্থিরীকৃত হইয়াছে তাহাতে কেন্দ্রীয় সরকার ২২১ কোটি টাকা চতুর্থ পরিকল্পনার জন্য সাহায্য দিতে রাজী হইয়াছেন।

## Recognition of Kidderpore Urdu School

*265 (Admitted question No. *988.) **Shri SARAL DEB :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether it is a fact that the Kidderpore Urdu School of 14 Kaylasarak Road, Calcutta, is at present a school recognised by the district Inspector of Schools, Calcutta ; and

(b) if the answer to (a) be in the negative—

(i) what is the date on which the recognition was withdrawn and/or discontinued,

(ii) the number of approved teachers who were on the staff of the School immediately before such withdrawal and/or discontinuance,

(iii) if any D. A. or any other allowances have been paid to any of the teachers after the date of such withdrawal and/or discontinuance of recognition, and

(iv) if so, under what authority the payment was made ?

**The Minister for Education :**

(a) The term of provisional recongnition of the school expired on the 31st December, 1969. It is, therefore, no longer a recognised school.

(b) (i) Recognition was neither withdrawn nor discontinued. The managing committee of the school decided not to continue recognition of the school renewed from 1.1.70,

(ii) The number of approved teachers of the school was six.

(iii) No.

(iv) does not arise.

## Recognition of Kidderpore Urdu Girls' School

*266. (Admitted question No *994.) **Shri KALIMUDDIN SHAMS:** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) if the Kidderpore Urdu Girls' School (Primary Section) is a recognised school.

(b) if so what is the date of recognition of the said school ;

(c) what is the number of all the teachers working in that school (Primary Section) ;

(d) whether appointments of all the teachers therein are approved by the Government ; and

(e) (i) whether the approved teachers are entitled to dearness and/or other allowances as addmissible from the Government, (ii) if so, whether the aforesaid approved teachers of the school are being regularly paid the said allowances, and (iii) if not the reasons therefor ?

**The Minister for Education ;**

(a) Yes.

(b) 1st January, 1969.

(c) Seven.

(d) No ; out of 7 teachers, appointments of 5 teachers have been approved.

(e) (i) Yes.

(ii) No payment has yet been made to the approved teachers.

(iii) Approval to the appointment of admissible no. of teachers was given on 31.1.70. with retrospective effect from 1.1.69. This delay was due to the fact that the Managing Committee terminated the service of a teacher without the knowledge and approval of the Department. The teacher has since been re-instated and steps are being taken for the payment of admissible grants—both arrears and current to all the approved teachers.

**Free Secondary Education to the wards of the non-teaching staff of Secondary schools**

***267.** (Admitted question No. *1006.) **Shri SASANKA SEKHAR MONDAL** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether Government have any proposal for extending the facilities of Free Secondary Education (i.e. Re : Payment of Tution Fees) to the wards of the non-teaching staff of Secondary Schools ; and

(b) if so, when the said proposal is expected to materialise ?

**The Minister for Education** :

(a) Yes.

(b) The matter is under consideration of Government.

**স্পেশাল পে**

***268.** (Admitted question No. *1008.)

**শ্রীঅনিলকুমার মুখার্জী** ঃ অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যসরকারের বিভিন্ন দপ্তরে মোট কতজন কর্মচারী বর্তমানে "স্পেশাল পে" পান এবং ঐ স্পেশাল পে-এর পরিমাণ কত ; এবং

(খ) রাজ্য দপ্তরের কোন্ কোন্ উচ্চপদস্থ কর্মচারী দুই বা তিনটি স্পেশাল পে পান এবং তার পরিমাণ কত ?

**The Minister for Finance :**

(ক) ২০।২।৭০ তারিখ পর্য্যন্ত প্রাপ্ত সংবাদ অনুসারে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরে মোট ৮০৯ জন কর্মচারী বর্তমানে স্পেশাল-পে বাবদ মোট ৪৫,১৭৯'৪০ টাঃ পাইতেছেন।

(খ) উপরোক্ত কর্মচারীদের মধ্যে দুইজন প্রত্যেকে দুইটি করিয়া স্পেশাল-পে পাইতেছেন। নিম্নে বিবরণ দেওয়া হইল—

| | |
|---|---|
| ১। সমবায় বিভাগ—১জন উপ-নিবন্ধক— | |
| (Dy. Registrar) | (১) টাকা ১৫০'০০ |
| | (২) টাকা ১০০'০০ |
| ২। ত্রাণ ও সমাজ কল্যাণ বিভাগ— | |
| ত্রাণ অধিকর্তা | (১) টাকা ২০০'০০ |
| (Director of Relief) | (২) টাকা ১৬৫'০০ |

### Supply of text books to primary school students

***269.** (Admitted question No. *1015.) **Shri RAMKRISHNA SARAOGI** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) if it is a fact that the Government of West Bengal supplied text books to primary students during the year 1969 ; and

(b) if so, the figures of such text books supplied in undermentioned languages :

(i) Bengali,
(ii) Nepali,
(iii) Hindi, and
(iv) Urdu ?

**The Minister for Education** :

(a) Yes.

(b) In 1969 the Departmental Primary Text Books for Classes III to V were printed in Bengali & Nepali languages out of four languages mentioned in the question. The following numbers of copies of books printed in Bengali and Nepali were distributed during 1969 throughout the State.

| | | |
|---|---|---|
| (i) | In Bengali— | 49,39,952 copies |
| (ii) | In Nepali— | 18,046 copies |
| | | 49,57,998 copies |

(iii) Nil.
(iv) Nil.

### মেদিনীপুর জেলায় নিম্নমাধ্যমিক বিত্থালয়কে উচ্চমাধ্যমিক বিত্থালয়ে উন্নীতকরণ

***270.** (Admitted question No. *1037.)

**শ্রীদেবেন দাস :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলা হইতে ১৯৬৯ সালে সরকারের নিকট কতকগুলি নিম্নমাধ্যমিক বিত্থালয় উচ্চ মাধ্যমিক বিত্থালয়ে উন্নীত করার জন্ত আবেদনপত্র জমা পড়িয়াছে ;

(খ) এই সালের মধ্যে কতকগুলি আবেদনপত্র মঞ্জুর করা হইয়াছে ;

(গ) বাকীগুলির মঞ্জুরী দিতে বিলম্বের কারণ কি ;

(ঘ) কতদিনের মধ্যে উহাদের মঞ্জুরী দেওয়া সম্ভব হইবে ; এবং

(ঙ) ১৯৭০ সালে কতগুলি মঞ্জুরী পাইবে ?

**The Minister for Education** :

(ক) ১৯৬৯ সালে ১লা জানুয়ারী হইতে ৪০টি নিম্ন মাধ্যমিক বিত্থালয় উচ্চ মাধ্যমিক বিত্থালয়ে উন্নীত করিবার জন্ত সরকারের নিকট আবেদনপত্র জমা পড়িয়াছিল।

(খ) ইহাদের মধ্যে ১৬টি বিত্থালয়কে মঞ্জুরী দেওয়ার জন্ত মধ্যশিক্ষা পর্ষদের নিকট সুপারিশ করা হইয়াছে।

(গ) বাকি বিত্থালয়গুলি প্রয়োজনীয় সর্ত্তাদি পূরণ করিতে পারে নাই বলিয়া উহাদিগকে মঞ্জুরীর জন্ত মধ্যশিক্ষা পর্ষদের নিকট সুপারিশ করা হয় নাই।

(ঘ) যে সমস্ত বিত্থালয় ১।১।৬৯ হইতে মঞ্জুরী লাভ করিতে পারে নাই তাহাদের কর্ত্তৃপক্ষ প্রয়োজনীয় সর্ত্তাদি পূরণ করিয়া মধ্যশিক্ষা পর্ষদের নিকট পুনরায় আবেদন করিলে মঞ্জুরী করা পুনর্বিবেচনা করা হইবে।

(ঙ) এ বিষয়ে সরকারের কোন ধরা বাঁধা নিয়ম নাই কারণ মঞ্জুরীর সর্ত্তাদি পূরণের উপরেই এই সংখ্যা নির্ভর করে।

**Permission to open class IX of certain 4-class Junior High Schools**

***271** (Admitted question No. *1054.) **Shri HARUN-UR-RASHID :** Will the Minister-in-caarge of the Education Department be pleased to state—

(a) how many applications from "4-class Junior High Schools" in West Bengal seeking permission to open class IX in them in 1968 were received by the Government ; and

(b) how many of them have so far been granted such permission ?

**The Minister for Education** :

(a) 365 applications were received by the Board from 4-Class Junior High Schools for recognition as Class X High Schools from the 1st January, 1968.

(b) 196 Schools were recognised by the West Bengal Board of Secondary Education as Class X High Schools from the 1st January, 1968.

**বনগাঁ পৌরসভার পৌর প্রাথমিক বিদ্যালয় পরিচালনার দায়িত্ব ত্যাগ**

***272.** (Admitted question No. *1062.)

**শ্রীগোকুলানন্দ রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বনগাঁ পৌরসভা ১৯৭০-র জানুয়ারী হইতে পৌর প্রাথমিক বিদ্যালয়গুলি পরিচালনার দায়িত্ব কি ত্যাগ করিয়াছেন ;

(খ) পশ্চিমবঙ্গের আর কোন পৌরসভা পৌর প্রাথমিক বিদ্যালয়ের পরিচালনার দায়িত্ব ত্যাগ করিয়াছেন কিনা, এবং

(গ) ত্যাগ করিলে কোন্ কোন্ পৌরসভা এইরূপ দায়িত্ব ত্যাগ করিয়াছেন ?

**The Minister for Education :**

(ক) বনগাঁ পৌরসভার চেয়ারম্যান এক পত্রে সরকারকে জানাইয়াছেন যে আর্থিক অস্বচ্ছলতার দরুন ১৯৭০-র ১লা জানুয়ারী হইতে তাঁহাদের পক্ষে পৌর প্রাথমিক বিদ্যালয়গুলি পরিচালনা করা সম্ভব হইবে না।

(খ) হ্যাঁ। আরও একটি পৌরসভা জানাইয়াছিলেন যে তাঁহারা পৌর প্রাথমিক বিদ্যালয়গুলি বন্ধ করিয়া দিবেন।

(গ) বোলপুর পৌরসভা।

**Proposal for a Girls' College at Serampore**

***273.** (Admitted question No. *1065.) **Shri PANCHU GOPAL BHADURI** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) what are the considerations for starting a girls' college in any locality ; and

(b) whether there is any proposal to sanction a girls' college at Serampore ?

**The Minister for Education :**

(a) The starting of a girls' College depends on the following—

(i) existing facilities available for collegiate education for girls in the area ;

(ii) the demand of collegiate education for girls with reference tc Number of High and Higher Secondary Schools in the area ;

(iii) availability of colleges in and around the area where the girls can have their admission ;

(iv) in case of starting a private college—the financial resources of the Sponsoring body and in case of Government or Government Sponsored College—the financial provision of Government in the Education Department.

(b) Government have no such proposal for the present.

## বেসরকারী মাধ্যমিক শিক্ষক ও অশিক্ষক কর্মচারীদের চাকুরীর নিরাপত্তা

*274. (Admitted question No. *1092.)

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বেসরকারী মাধ্যমিক স্কুলের শিক্ষক ও অশিক্ষক কর্মচারীদের চাকুরীর নিরাপত্তার কোন সরকারী ব্যবস্থা আছে কি ; এবং

(খ) থাকিলে তাহা কি এবং উক্ত ব্যবস্থা কার্যকরী করবার কি কি ব্যবস্থা সরকার গ্রহণ করেছেন ?

**The Minister for Education :**

(ক) সরকারী ব্যবস্থা আছে।

(খ) ১৯৬৯ খ্রীষ্টাব্দের ১৫ই জুলাই তারিখের ১৫৯৮ ই, ডি, এন, ( এস ) সংখ্যক বিজ্ঞপ্তি দ্বারা প্রবর্তিত "Rules for Management of Recognised Non-Government Institutions (Aided and Unaided) 1969".

এই নিয়মাবলীর ২৮ সংখ্যক নিয়মের ৮ উপনিয়মে কোন শিক্ষক বা অশিক্ষক কর্মচারীকে কর্মব্যস্ত করিবার প্রনালী বিধিবদ্ধ করা হইয়াছে। এই নিয়ম অনুসারে—

১। কোন শিক্ষক শিক্ষিকাকে বা অন্য কর্মীকে ( স্থায়ী কিম্বা অস্থায়ী ) অপসারণ ও বরখাস্ত করিতে হইলে ঐ শিক্ষক শিক্ষিকাকে ঐ অপসারণ ও বরখাস্তের কারণ দর্শাইয়া তাহার নিকট কৈফিয়ত তলব করিবেন এবং ঐ কৈফিয়ত ১৫ দিনের ভিতর ম্যানেজিং কমিটির নিকট দাখিল করিতে হইবে।

২। ম্যানেজিং কমিটি ঐ কাগজপত্র বোর্ডে পাঠাইবেন এবং তাহাদের সিদ্ধান্তের অনুমতি চাইবেন।

৩। ম্যানেজিং কমিটি সরাসরি কোন শিক্ষক শিক্ষিকা বা অন্য কর্মীকে অপসারণ ও বরখাস্ত করিতে পারিবেন না। পূর্ব্বাহ্নে মাধ্যমিক পর্ষদের অনুমতি লইতে হইবে।

৪। কোন শিক্ষক শিক্ষিকা অপসারিত ও বরখাস্ত হইলে তিনি মাধ্যমিক শিক্ষা পর্ষদের আপিল কমিটির নিকট তাহার আবেদন পেশ করিতে পারেন। আপিল কমিটি সমস্ত বিষয় বিচার করিয়া তাহার রায় দিবেন।

## মুর্শিদাবাদ জেলার উচ্চমাধ্যমিক, মাধ্যমিক ও প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদন

*275. (Admitted question No. *1166.)

**ডাঃ মহম্মদ এক্রামুল হক ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলায় ১৯৬৯-৭০ সালে মোট কয়টি উচ্চ মাধ্যমিক, মাধ্যমিক এবং প্রাথমিক বিদ্যালয় সরকারের নিকট ডি, আই, অফ স্কুল অনুমোদনের জন্য সুপারিশ পাঠিয়েছেন ?

**The Minister for Education :**

মুর্শিদাবাদ জেলায় ১৯৬৯-৭০ সালে নিম্নলিখিত দরখাস্তগুলি ডি, আই, অফ স্কুল পাঠাইয়াছেন।

(ক) দশম শ্রেণী স্কুল—১৫টি

(খ) চার ক্লাস বিশিষ্ট স্কুল—২৫টি

(গ) দুই ক্লাস বিশিষ্ট স্কুল—১৩টি

(ঘ) প্রাথমিক বিদ্যালয়—যে সকল গ্রামের এক মাইলের মধ্যে কোন প্রাথমিক বিদ্যালয় নাই সেই সকল গ্রামের বিবরণীসহ নূতন প্রাথমিক বিদ্যালয় অনুমোদনের সুপারিশ জেলা বিদ্যালয় পরিদর্শককে শিক্ষাধিকারে পাঠাইবার জন্য ১৯৬৯ সালে ডিসেম্বর মাসে নির্দেশ দেওয়া হইয়াছে। সেই বিবরণী ও সুপারিশ এখনও সরকারের হস্তগত হয় নাই।

**Proposal for Lift Irrigation Scheme at Mankar, Burdwan**

***276.** (Admitted question No. *1171.) **Shri PHAKIR CHANDRA ROY** : Will the Minister-in-charge of the Agriculture and Community Development Department be pleased to state—

(a) if there is a proposal for a lift irrigation scheme at Mankar North in the district of Burdwan ; and

(b) if so—

(i) the estimated cost,

(ii) the total acreage likely to be covered, and

(iii) when the scheme is likely to be executed ?

**The Minister for Irrigation and Waterways** :

(a) Yes, but the proposal is at present under investigation.

(i) Cannot be stated at this stage as the matter is still under investigation.

(ii) Cannot be stated till the investigation is complete.

(iii) Without the survey and investigation report, it is not possible to state anything at this stage.

**জেলাওয়ারী মাধ্যমিক স্কুলের স্বীকৃতিদান**

***277.** (Admitted question No. *1227.)

**শ্রীপ্রবোধ পুরকাইত** ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ জানুয়ারী হইতে ১৯৭০ জানুয়ারী পর্যন্ত পশ্চিমবঙ্গে জিলা ভিত্তিক কতগুলি দশম ও একাদশ শ্রেণীর বিদ্যালয় মঞ্জুরী দেওয়া হইয়াছে ;

(খ) মঞ্জুরী দেওয়ার ক্ষেত্রে কোন্ কোন্ শর্ত সরকার অবশ্যই বিবেচনা করিয়া থাকেন ; এবং

(গ) ১৯৭০ সালে সরকার কতকগুলি এরূপ বিদ্যালয় মঞ্জুরী দিবেন তাহার কোন লক্ষ্য সীমা নির্দিষ্ট আছে কিনা ?

**The Minister for Education** :

(ক) ১৯৬৯ সনের ১লা জানুয়ারী হইতে যতগুলি বিদ্যালয়কে মঞ্জুরী দেওয়ার জন্য মাধ্যমিক শিক্ষাপর্ষদের নিকট সুপারিশ করা হইয়াছে তাহাদের একটী তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল। মধ্যশিক্ষা পর্ষৎ মঞ্জুরী দিয়া থাকেন।

(খ) মঞ্জুরী দেওয়ার ক্ষেত্রে

১। ছাত্রছাত্রী সংখ্যা

২। শিক্ষকের সংখ্যা ও যোগ্যতা

৩। বিদ্যালয়ের রিজার্ভ ফাণ্ড

৪। আসবাবপত্র, শিক্ষাপকরণ ও শ্রেণীকক্ষের সংখ্যা

৫। নিকটবর্তী বিদ্যালয়ের দূরত্ব ইত্যাদি শর্তগুলি সরকার বিবেচনা করিয়া দেখেন।

(গ) এ বিষয়ে সরকারের কোন ধরাবাঁধা নিয়ম নাই। কারণ মঞ্জুরীর শর্তগুলি পূরণের উপরই এই সংখ্যা নির্ভর করে।

## মুর্শিদাবাদ স্কুল বোর্ডে করণিক নিয়োগ

***278.** (Admitted question No. *1273.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালে মুর্শিদাবাদ জেলার স্কুল বোর্ডে কয়জন করণিককে নিযুক্ত করা হইয়াছে; এবং

(খ) উহাদের নিয়োগের পদ্ধতি কি ছিল?

**The Minister for Education** :

(ক) ১৯৬৯ সালে মুর্শিদাবাদ জেলার স্কুল বোর্ডে ৫ (পাঁচ) জন করণিককে নিযুক্ত করা হইয়াছে।

(খ) শূন্য পদগুলির জন্য বিজ্ঞাপন দিয়া দরখাস্ত আহ্বান করা হইয়াছিল এবং দরখাস্তকারিগণের interview লইয়া তাঁহাদের মধ্য হইতে পাঁচজনকে নির্বাচিত করা হইয়াছিল।

## Resignation of Headmasters due to intimidation or Gherao

***279.** (Admitted question No. *1274) **Shri GYAN SINGH SOHAN PAL** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) if it is a fact that quite a good number of Headmasters/Headmistresses have resigned due to intimidation or gheraoing during the year 1969;

(b) if so, the number of such victims; and

(c) if the Government have taken any action against the offenders?

**The Minister for Education** :

(a) & (b) It has been stated by the Secretary, West Bengal Board of Secondary Education that six cases of Gherao were reported to the Board. But except in one case it is not known whether in the other cases the Headmasters concerned were compelled to resign.

(c) Departmental enquiries have been instituted. Necessary action will be taken by the Board on receipt of the reports.

## জবরদস্তিভাবে প্রধান শিক্ষকের পদত্যাগ আদায়

***280.** (Admitted question No *939)

**শ্রীমতী আভা মাইতি:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৬৯ সাল হইতে ১৯৭০ সালের ১৫ই জানুয়ারী পর্যন্ত পশ্চিমবঙ্গে কতগুলি স্কুলকে ঘেরাও করিয়া জবরদস্তিভাবে প্রধান শিক্ষকদের পদত্যাগ আদায়ের সংবাদ সরকারের গোচরে আসিয়াছে?

**The Minister for Education :**

মধ্যশিক্ষা পর্ষদ জানাইয়াছেন যে ৬টি ঘেরাওয়ের সংবাদ পর্ষদের গোচরে আসিয়াছে। ইহাদের মধ্যে ২৪-পরগণা জেলার বোদাই হাই স্কুলের প্রধান শিক্ষক শ্রীঅনন্তকুমার গিরি মহাশয়ের নিকট হইতে জোর করিয়া পদত্যাগপত্র আদায় করা হইয়াছিল। অন্যান্য ৫টি ক্ষেত্রে প্রধান শিক্ষক মহাশয়ের পদত্যাগ পত্র দিয়াছেন কিনা জানা যায় নাই।

## শালবনী পশুখাদ্য ফার্ম

***281.** (Admitted question No. *1283.)

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রপূর্বক জানাইবেন কি, পশুখাদ্যের ফার্ম করার জন্য—

(ক) মেদিনীপুর জেলার "শালবনী"তে সরকার কত জমি কোন্ সালে গ্রহণ করিয়াছেন ;

(খ) ঐ ফার্মের জন্য এ যাবত কি বাবদ কত টাকা খরচ হইয়াছে ;

(গ) ঐ ফার্মের জন্য কত জন লোক নিযুক্ত হইয়াছে এবং তাহাদের জন্য সরকারী ব্যয়ের পরিমাণ কত ; এবং

(ঘ) ঐ ফার্মে এ পর্যন্ত কোন কাজ সুরু হইয়াছে কিনা ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) ১৯৬৮-৬৯ সালে ৭৪৬'৫৩ একর ও ১৯৬৯-৭০ সালে ১১০০'০০ একর, মোট ১৮৪৬'৫৩ একর গ্রহণ করা হইয়াছে।

(খ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) এ পর্য্যন্ত তিনজন অফিসার ও চারজন সুপারভাইজার নিযুক্ত হইয়াছে। ২০০জন দিনমজুরী দৈনিক বেতনে ভূমিসংরক্ষণের কাজে নিযুক্ত আছেন। এ যাবৎ ইহাদের জন্য যথাক্রমে ১০০০ ও ১১,১৫০ টাকা ব্যয় হইয়াছে।

(ঘ) প্রাথমিক কাজ সুরু হইয়াছে। আনুমানিক ২০০ একর জমিতে ভূমিসংরক্ষণের কাজ অগ্রসর হইয়াছে। আগামী বর্ষার পূর্বেই ৪০০ হইতে ৫০০ একর জমির ভূমিসংরক্ষণের কাজ সম্পূর্ণ হইবে ও ঐ জমিতে ফসল ফলানো সম্ভব হইবে।

এছাড়া ইতিমধ্যে যন্ত্রপাতি ক্রয়, তারের বেড়া, যোগাযোগের রাস্তা ও অস্থায়ী ঘরবাড়ীর কাজ সুরু হইয়াছে।

## নদীয়া জেলায় লিফ্‌ট ইরিগেশন স্কীমের কাজ

***282.** (Admitted question No. *1311.)

**শ্রীঅমৃতেন্দু মুখার্জীঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলায় ১৯৭০ সালে লিফ্‌ট ইরিগেশন (Lift Irrigation) স্কীম কোন্ কোন্ জায়গায় সুরু হবে ;

(খ) নদীয়া জেলার কোতয়ালী থানার অন্তর্গত খড়িয়া নদীর ধারে পণ্ডিতপুর গ্রামের মাঠের আবাদযোগ্য জমিতে জলসেচের উদ্দেশ্যে খড়িয়া নদীতে যে জল উত্তোলন পাম্পটি বসানোর স্কীম অর্ধসমাপ্ত অবস্থায় আছে তাহা কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায় ; এবং

(গ) ১৯৭০ সালে নদীয়া জেলায় মোট কত একর আবাদযোগ্য জমিতে ক্ষুদ্র সেচ পরিকল্প (গভীর নলকূপ বাদে) দ্বারা জল সেচের ব্যবস্থা করার পরিকল্পনা আছে ?

**The Minister for Agriculture and Commenity Department :**

(ক) ১৯৬৯-৭০ সালের মধ্যে নদীয়া জেলার হাঁসখালি থানার অধীন রাধা গোবিন্দপ মৌজায় এবং রাণাঘাট থানার পূর্ব্বনগর মৌজায় ২টি নূতন নদী সেচ প্রকল্প সরকারের বিবেচনাধী আছে। ১৯৭০-৭১ সালের জন্য কোন প্রকল্প এখনও গ্রহণ করা হয় নাই।

(খ) আশা করা যায় যে উক্ত প্রকল্পটি ১৯৭০-৭১ সালের মধ্যে সম্পূর্ণ হইবে।

(গ) ১৯৭০ সালে নদীয়া জিলায় ১৬টি নদী সেচ প্রকল্প দ্বারা মোট ৫০০০ একর জমিে সেচের জল দেওয়ার পরিকল্পনা আছে।

## পশ্চিম দিনাজপুর জেলার বেসিক ট্রেনিং কলেজ

*283. (Admitted question No. *1320.)

**শ্রীযতীন্দ্রমোহন রায় :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় কয়টি বেসিক ট্রেনিং কলেজ আছে ;

(খ) বেসিক ট্রেনিং কলেজে ভর্তির নিয়ম কি এবং ঐ কলেজগুলিতে ভর্তি করার ভার কাহা উপর ন্যস্ত ;

(গ) ঐ কলেজগুলিতে শিক্ষক ব্যতীত বাহির হইতে কোন শিক্ষার্থীকে গ্রহণ করা হয় কি ;

(ঘ) উক্ত কলেজগুলিতে তপশীলী ও আদিবাসীদের জন্য কোন সংরক্ষিত আসনের ব্যব আছে কি ; এবং

(ঙ) থাকিলে গত ১৯৬৮ ও ১৯৬৯ সালে কতজন (১) তপশীলী শিক্ষার্থী এবং (২) তপশীল উপজাতীয় শিক্ষার্থী ভর্তি হইয়াছেন এবং শিক্ষণ প্রাপ্ত হইয়াছেন ?

**The Minister for Education :**

(ক) ১টি। (তরঙ্গপুর জুনিয়ার বেসিক ট্রেনিং ইনষ্টিটিউট)।

(খ) সেসন আরম্ভ হইবার পূর্বে প্রধান প্রধান দৈনিক সংবাদপত্র মারফৎ বহিরাগত প্রার্থীদে নিকট হইতে দরখাস্ত আহ্বান করা হয়। ঐ দরখাস্ত ইনষ্টিটিউটের (প্রার্থী যে ইনষ্টিটিউটে ভর্তি হইতে ইচ্ছুক) অধ্যক্ষের নিকট নির্দিষ্ট সময়ের মধ্যে দাখিল করিতে হয়। প্রার্থীদের নিম্নতম শিক্ষাগ যোগ্যতা স্কুল ফাইন্যাল পাশ অথবা তাহার সমতুল্য হওয়া আবশ্যক। আদিবাসীদের ক্ষেত্রে ন শ্রেণী উত্তীর্ণ হইলেই চলে। নিম্নতম বয়স সীমা ১৮ এবং উর্দ্ধতম বয়স সীমা ২৫ হওয়া আবশ্যক যোগ্যতাসম্পন্ন প্রার্থীদের ক্ষেত্রে উর্দ্ধতম বয়স সীমা শিক্ষা অধিকারের দপ্তর হইতে শিথিল করার ব্যব আছে। উর্দ্ধতম বয়স সীমা প্রাক্তন সামরিক কর্মচারীদের ক্ষেত্রেও শিথিলযোগ্য। নন-ম্যাট্রি আদিবাসী প্রার্থীদের একটি লিখিত পরীক্ষায় বসিতে হয়। সকল প্রার্থীকেই একটি নির্বাচনী কমিটি নিকট উপস্থিত হইতে হয়। নির্বাচিত প্রার্থীদের তালিকা হইতে অধ্যক্ষ নির্দিষ্ট আসন সংখ অনুযায়ী ভর্তি করিয়া থাকেন। প্রাথমিক ও নিম্নবুনিয়াদী বিদ্যালয়ে কর্মরত শিক্ষক প্রার্থীরা সংশ্লি জেলার জেলা বিদ্যালয় পরিদর্শক অথবা জেলা স্কুল বোর্ড কর্তৃক নির্বাচিত হইয়া বেসিক ট্রে ইনষ্টিটিউটে ডেপুটেড হন।

(গ) হ্যাঁ, মোট আসন সংখ্যার শতকরা ৪০ ভাগ।

(ঘ) না।

(ঙ) তপশীলী বা আদিবাসীদের জন্য কোন আসন সংরক্ষণের জন্য ব্যবস্থা না থাকিলেও ১৯ এবং ১৯৬৯ সালের শিক্ষা বৎসরে (সেসনে) তপশীলী এবং আদিবাসী বা উপজাতীয় শিক্ষার্থীর সং এবং শিক্ষণপ্রাপ্ত শিক্ষার্থীর সংখ্যা নিম্নরূপ ;

| বৎসর | ভর্তি হইয়াছেন এইরূপ তপশীলী | ভর্তি হইয়াছেন এইরূপ উপজাতীয় | উত্তীর্ণ হইয়াছেন এইরূপ তপশীলী | উত্তীর্ণ হইয়াছেন এইরূপ উপজাতীয় |
|---|---|---|---|---|
| ১৯৬৭-৬৮ ( নভেম্বর '৬৭ সেসন ) | ১২ | ৪ | ১২ | ৪ |
| ১৯৬৮-৬৯ ( নভেম্বর '৬৮ সেসন ) | ১২ | × | পরীক্ষার ফল এখনও বাহির হয় নাই। | |
| ১৯৬৯-৭০ ( নভেম্বর '৬৯ সেসন ) | ৮ | ২ | প্রশ্ন উঠে না। | |

## রাজনৈতিক নির্যাতীত ব্যক্তিদের সন্তানদের জন্য সরকারী সাহায্য

***284.** (Admitted question No. *1481.)

**শ্রীগিরিশ মাহাত ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৮-৬৯ ও ১৯৬৯-৭০ সালের ডিসেম্বর পর্যন্ত পলিটিক্যাল সাফারার্স'দের সন্তানদের শিক্ষার জন্য কোনও সাহায্য দেওয়া হইয়াছে কি ;

(খ) হইয়া থাকিলে কোন্ সালে কত ; এবং

(গ) দেওয়া না হইলে তাহার কারণ কি এবং এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ?

**The Minister for Education** :

(ক) হাঁ।

(খ) (১) ১৯৬৮-৬৯ আর্থিক সালে—১,৪৪,২৫৩ টাকা

(২) ১৯৬৯-৭০ সালের ডিসেম্বর মাস পর্য্যন্ত মঞ্জুর হইয়াছে—৫৬,০২৪ টাকা

সংবাদপত্রে বিজ্ঞাপন মারফৎ নবীকরণের প্রশংসাপত্র সমূহ ১০।৯।৬৯ তারিখের মধ্যে চাওয়া হইয়াছিল, কিন্তু আনুমানিক ৩০% প্রশংসাপত্র এখন পর্য্যন্ত পাওয়া যায় নাই। কিছুসংখ্যক পত্র এখন শিক্ষা অধিকারে বিবেচনাধীন আছে, যাহা ১৯৬৯-৭০ আর্থিক বৎসরের মধ্যেই মঞ্জুর করা সম্ভব হইবে।

(গ) প্রশ্ন ওঠে না।

## পুরুলিয়া জেলার মাধ্যমিক শিক্ষকগণের বর্ধিত বেতন বাবদ বকেয়া পাওনা

***285.** (Admitted question No. *1508).

**শ্রীসমরেন্দ্রনাথ ওঝা ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পুরুলিয়া জেলার মাধ্যমিক শিক্ষকগণের বর্ধিত বেতনের দরুন প্রথমদিকের যে তের মাসের টাকা প্রাপ্য আছে, তাহা দিবার জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন ?

**The Minister for Education :**

বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

## তিস্তা নদীর বন্যা ও ভাঙন প্রতিরোধের ব্যবস্থা

***286.** (Admitted question No. *151.)

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি জলপাইগুড়ি শহরের দক্ষিণ প্রান্ত হইতে কোচবিহার জেলার ঝাড়সিঙ্গেশ্বর পর্যন্ত তিস্তা

নদীর পশ্চিম তীর বরাবর বিরাট এলাকাকে বন্যা ও নদী ভাঙ্গনের মুখ হইতে রক্ষার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

**The Minister for Irrigation and Waterways :**

১৯৬১-৬২ সালে তিস্তা নদীর পশ্চিম তীরে মণ্ডল ঘাট এলাকা রক্ষার জন্য আনুমানিক ৪·৫৬ লক্ষ টাকা ব্যয়ে ৬৫০০ ফুট দীর্ঘ dwarf boulder embankment নির্মিত হইয়াছে। বেদিয়া পাড়ার নিকট ২০০০ ফুট দীর্ঘ অনুরূপ একটি বাঁধ উক্ত বাঁধের উত্তর প্রান্ত হইতে প্রায় মাদারগঞ্জ পর্যন্ত ১৯৬৭-৬৮ সালে ৩·৪৫ লক্ষ টাকা ব্যয়ে নির্মাণ করা হইয়াছে। তারপর ১৯৬৮-৬৯ সালে জলপাইগুড়ি শহরের দক্ষিণ প্রান্ত হইতে উপরিউক্ত বাঁধের উত্তর প্রান্ত অর্থাৎ মাদারগঞ্জ পর্যন্ত এলাকা রক্ষাকল্পে অনুরূপ একটি বাঁধ নির্মাণ প্রকল্পের প্রথম পর্য্যায়ের ১১০০০ ফুট দীর্ঘ বাঁধ নির্মাণের কার্য্য আনুমানিক ১১·০৬ লক্ষ টাকা ব্যয়ে সম্পন্ন করা হইয়াছে।

দ্বিতীয় পর্য্যায়ে মাদারগঞ্জ পর্য্যন্ত বাকী ৯৮০০ ফুট দীর্ঘ অনুরূপ বাঁধ নির্মাণের কাজ আরম্ভ করা হইয়াছে। ইহার জন্য ব্যয় হইবে আনুমানিক ১৫·১৫ লক্ষ টাকা। ইহা ছাড়া জলপাইগুড়ি হলদিবাড়ী রেলপথের ৬টি ভাঙ্গনের মেরামত করার কাজ সম্পন্ন করা হইয়াছে। মণ্ডলঘাট হইতে ঝাড়সিঙ্গেশ্বর পর্য্যন্ত অনুরূপ একটি বাঁধ নির্মাণ পরিকল্পনা বর্তমানে রচনাধীন আছে।

## কালীহাটী গ্রামে·ক্যানেলের উপর ব্রীজ নির্মাণের প্রস্তাব

***287.** (Admitted question No. *206.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কান্দী মহকুমার ভরতপুর ২নং ব্লকের অন্তর্ভুক্ত কালীহাটী গ্রামের মধ্য দিয়া যে ক্যানেল গিয়াছে তাহার উপর দিয়া গ্রামে যাইবার কোন রাস্তা না থাকায় গ্রামবাসীকে দুই মাইল বাড়তি পথ অতিক্রম করিতে হয় ইহা সরকার অবগত আছেন কিনা ; এবং

(খ) উক্ত গ্রামের মধ্যেকার ক্যানেলের উপর দিয়া একটি ব্রীজ করার কথা সরকার ভাবিতেছেন কিনা ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) ভরতপুর ২নং ব্লকে কালিহাটি নামে কোনও গ্রাম আছে বলিয়া জানা নেই। তবে মালেহাটি নামে একটি মৌজা আছে এবং উহার মধ্য দিয়া একটি ছোট খাল গিয়াছে। উক্ত স্থানে খাল পারাপারের জন্য বর্তমানে কোন ব্যবস্থা নাই।

(খ) উপরোক্ত খালের উপর দিয়া পারাপারের জন্য একটি হিউম পাইপ কালভার্ট করার বিষয় সরকারের বিবেচনাধীন আছে।

## ধানকলগুলির ধান্য ও চাউলের ক্রয়মুল্যের উপর ট্যাক্স ধার্যের সিদ্ধান্ত

***289.** (Admitted question No. *580.)

**শ্রীঅশ্বিনী রায় ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি,—

(ক) ইহা কি সত্য যে, ধানকলগুলির ধান্য ও চাউলের ক্রয়মূল্যের উপর সরকার ট্যাক্স ধার্যের সিদ্ধান্ত লইয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, ঐরূপ ট্যাক্স ধার্যের ফলে সরকারের বৎসরে আনুমানিক কত আয় হইবে ?

**The Minister for Finance :**

(ক) হ্যাঁ। সরকার ধানকলগুলি কর্তৃক ক্রীত ধানের ক্রয়মূল্যের উপর কর বসাইবার সিদ্ধান্ত

নিয়েছেন এবং সেই সিদ্ধান্ত ১৪-১-৭০ তারিখ হইতে অর্ডিনান্স জারি করিয়া কার্য্যকর করিয়াছেন। চাউলের উপর এই জাতীয় কোন কর বসাইবার সিদ্ধান্ত লওয়া হয় নাই।

(খ) এই কর ধার্য্যের ফলে সরকারের আনুমানিক বাৎসরিক আয় ছিয়াত্তর লক্ষ টাকার মত হইবে।

## প্রাথমিক শিক্ষা পরিচালনার জন্য মুর্শিদাবাদ জেলা সার্কেল

***290.** (Admitted question No. *788.)

**শ্রীআজিজুর রহমান ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি প্রাথমিক শিক্ষা পরিচালনার জন্য মুর্শিদাবাদ জেলাকে কতগুলি সার্কেলে ভাগ করা হইয়াছে, তাহাদের নাম কি কি?

**The Minister for Education :**

প্রাথমিক শিক্ষা পরিচালনার জন্য মুর্শিদাবাদ জেলাকে ১৮টি সার্কেলে ভাগ করা হইয়াছে। নামের তালিকা টেবিলে সংস্থাপিত হইল।

**List referred to in reply to starred question No. 290.**

### মুর্শিদাবাদ জেলা সার্কেলের নামের তালিকা

১। সদর দক্ষিণ
২। সদর উত্তর
৩। বেলডাংগা
৪। জঙ্গীপুর
৫। কান্দী
৬। ভগবানগোলা
৭। মুর্শিদাবাদ
৮। ধুলিয়ান
৯। সারগাছি
১০। নওদা
১১। জলংগী
১২। বড়ঞা
১৩। ভরতপুর
১৪। রঘুনাথগঞ্জ
১৫। সাগরদিঘী
১৬। খড়গ্রাম
১৭। রাণীনগর
এবং
১৮। নবগ্রাম

## হুগলী নদীর বাঁধ মেরামতী

***291.** (Admitted question No. *881.)

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, হুগলী নদীর বাঁধ গত দু-বছর মেরামত হয়নি ;

(খ) অবগত থাকিলে, ইহার কারণ কি ; এবং

(গ) অবিলম্বে নদী-বাঁধগুলির মেরামতী কাজ আরম্ভ হইবে কি ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) হুগলী নদীর উভয় তীরের বাঁধ প্রয়োজন এবং অর্থ বরাদ্দ অনুযায়ী গত দুই বৎসর মেরামত ও রক্ষনাবেক্ষণ করা হইয়াছে।

(খ) এই প্রশ্ন উঠে না।

(গ) বর্তমান বৎসরেও ঐ বাঁধগুলি প্রয়োজন অনুযায়ী মেরামত করা হইতেছে।

**Free Primary Schools in Rampurhat P. S.**

**292.** (Admitted question No. *1007.) **Shri SASANKA SEKHAR MONDAL** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) the number of Free Primary Schools sanctioned for Rampurhat police-station in Birbhum District during 1969-70 ;

(b) the number of posts of teachers sanctioned (schoolwise) for these schools ; and

(c) how many new Primary Schools will be sanctioned in 1970-71 for the said area ?

**The Minister for Education :**

(a) 50 (fifty) new Free Primary Schools have been sanctioned in the rural areas of the Birbhum District. But no quota of Schools specifically for Rampurhat P. S. has been allotted. The number of Schools to be sanctioned in the Rampurhat P. S. will be finalised along with Schools of other areas in the District.

(b) The number of posts of teachers for these Schools will be sanctioned after the Schools are finally selected taking into consideration the number of pupils in each School.

(c) No decision has yet been taken.

**মন্ত্রী ও উচ্চপদস্থ কর্মচারীদের জন্য আর্দালীর সংখ্যা**

***293.** (Admitted question No. *1009.)

**শ্রীঅনিলকুমার মুখার্জী :** অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পশ্চিমবঙ্গের মন্ত্রী ও উচ্চপদস্থ কর্মচারীদের প্রত্যেকের জন্য আর্দালীর সংখ্যা ১৯৬২-৬৩ সালে কত ছিল ও ১৯৬৯-৭০ সালে কত ?

**The Minister for Finance :**

পশ্চিমবঙ্গে মন্ত্রী ও উচ্চ পদস্থ কর্মচারীদের প্রত্যেকের জন্য আর্দালীর সংখ্যা ১৯৬২-৬৩ সালে যাহা নির্দিষ্ট ছিল এবং ১৯৬৯-৭০ সালে যাহা নির্দিষ্ট আছে সে সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

**Appointment of Administrators in schools**

***294.** (Admitted question No. *1016 ) **Shri RAMKRISHNA SARAOGI :** Will the Minisier-in-charge of the Education Department be pleased to state—

(a) the total number of schools where Administrators have been appointed during the year 1969 ; and

(b) whether any member of the West Bengal Legislative Assembly has been appointed such Administrator ?

**The Minister for Education :**

(a) 234

| | |
|---|---|
| (From 1-1-69 to 28-2-69— | 17 |
| From 1-3-69 to 3-12-69 | 217 |
| Total : | 234 ) |

(b) Two of the Administrators appointed by the Board happened to be members of Legislative Assembly as it is know to the Education Department.

## মেদিনীপুর জেলায় প্রাথমিক বিদ্যালয় মঞ্জুরীর জন্য আবেদন

***295.** (Admitted question No. *1038.)

**শ্রীদেবেন দাশ ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলা হইতে ১৯৬৯ সালের ডিসেম্বর পর্যন্ত কতগুলি প্রাথমিক বিদ্যালয় মঞ্জুরীর জন্য সরকার আবেদনপত্র পাইয়াছেন ;

(খ) ইতিমধ্যে কতগুলি বিদ্যালয়কে রাজ্য সরকার অনুমোদন দিয়াছেন ; এবং

গ) যে সকল বিদ্যালয়কে এখন পর্যন্ত অনুমোদন দেওয়া হয় নাই সেগুলিকে কতদিনের মধ্যে অনুমোদন দেওয়া হইবে ?

**The Minister for Education** :

(ক) মেদিনীপুর জেলা স্কুল বোর্ড ১৯৬৯ সালে ঐ জেলায় মোট ২৭৯টি নূতন প্রাথমিক বিদ্যালয় অনুমোদনের প্রস্তাব শিক্ষাধিকারে পাঠাইয়া ছিলেন।

(খ) এখনও ঐ বিদ্যালয়গুলির কোনটিকে অনুমোদন দেওয়া হয় নাই।

(গ) ঐ বিদ্যালয়গুলির অনুমোদনের বিষয়ে উল্লেখ করা যায় যে ১৯৭০ সালের জানুয়ারী হইতে মেদিনীপুর জেলায় ১৭৮টি নূতন প্রাথমিক বিদ্যালয় অনুমোদন বা স্থাপন সরকার মঞ্জুর করিয়াছেন। যে সকল গ্রামে বিদ্যালয় নাই এবং ঐ গ্রামের এক মাইলের মধ্যে কোন প্রাথমিক বিদ্যালয় নাই, কেবল সেইরূপ গ্রামেই ঐ নূতন বিদ্যালয়গুলি অনুমোদিত বা স্থাপিত হইতে পারিবে। এতদ্-উদ্দেশ্যে মেদিনীপুর জেলায় ঐরূপ গ্রামসমূহের বিবরণী পাঠাইবার জন্য জেলা বিদ্যালয় পরিদর্শককে নির্দেশ দেওয় হইয়াছে। ঐ বিবরণী এখনও সরকারের হস্তগত হয় নাই। উহা পাইলে যথাশীঘ্র ১৭৮টি নূতন প্রাথমিক বিদ্যালয় অনুমোদিত হইবে।

## Proposal for starting technical schools in industrial areas

***296.** (Admitted question No. *1066.) **Shri PANCHU GOPAL BHADURI :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether in pursuance of the objective to spread technical education and training the Government propose to start more technical schools in the industrial areas ; and

(b) whether the Government have any intention to start a technical school at Serampore ?

**The Minister for Education** :

(a) At present no scheme for setting up any new Technical School is being considered.

(b) There is no such scheme.

## কেন্দ্রীয় পশু-চিকিৎসা কেন্দ্রে জীপ গাড়ীর ব্যবস্থা

*297. (Admitted question No. *1084.)

**শ্রীদেবব্রত দত্ত ঃ** পশুপালন ও পশু-চিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার কেন্দ্রীয় পশু-চিকিৎসা কেন্দ্রে কোন জীপ গাড়ী আছে কিনা ;

(খ) সরকার কি সমস্ত জেলার কেন্দ্রীয় পশু-চিকিৎসাকেন্দ্রে জীপ গাড়ীর ব্যবস্থা করিয়াছেন ; এবং

(গ) যদি (খ) এর উত্তর "না" হয়, তবে কোথায় কোথায় ব্যবস্থা নাই এবং কেন নাই ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) না।

(খ) না।

(গ) কোন জেলাতেই কেন্দ্রীয় পশু-চিকিৎসা কেন্দ্রের জন্য জীপ গাড়ীর ব্যবস্থা নাই। সরকার প্রত্যেক জেলার পশু-চিকিৎসা কেন্দ্রের জীপ গাড়ীর ব্যবস্থা করার প্রয়োজনীয়তা আছে বলিয়া মনে করেন না।

## গুড়গুড়িয়া খালের সংস্কার

*299. (Admitted question No. *1312.)

**শ্রীঅমৃতেন্দু মুখার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, নদীয়া জেলায় কোতয়ালী নাকাশিপাড়া থানার মধ্যে গুড়গুড়িয়া খাল নামে যে খালটি ভাগীরথী নদী হইতে বাহির হইয়া দুইটি থানার অনেকগুলি গ্রামের মধ্য দিয়া গিয়াছে তাহা বর্তমানে মজিয়া যাওয়ায় উল্লিখিত দুইটি থানার অনেকগুলি গ্রামের অনুমান ত্রিশ হাজার একর আবাদযোগ্য জমিতে কখনও কখনও অতিবর্ষণ অথবা বন্যা প্লাবনের কারণে নিদারুণ শস্যহানি ঘটে ; এবং

(খ) অবগত থাকিলে উক্ত খালটি সংস্কার করার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে নাই।

## আন-এডেড্ স্কুলে শিক্ষক প্রতি মাসিক মহার্ঘভাতা

*300. (Admitted question No. *1458.)

**শ্রীনিতাইপদ সরকার ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আন-এডেড বিদ্যালয়গুলিতে বর্তমানে ১১·৫০ টাকা শিক্ষক প্রতি মাসিক মহার্ঘভাতা দেওয়া হইতেছে কিনা ; এবং

(খ) দেওয়া না হইলে তাহার কারণ কি এবং কতদিন যাবৎ উক্ত ডি এ প্রদান বন্ধ আছে ?

**The Minister for Education :**

(ক) না।

(খ) সরকারের আর্থিক অস্বচ্ছলতার জন্য ঐ ডি. এ. ১৯৬৮ সালের ১লা সেপ্টেম্বর হইতে দেওয়া সম্ভব হয় নাই।

## আপার কংসাবতী প্রোজেক্ট

*301. (Admitted question No. *1486.)

**শ্রীগিরিশ মাহাত:** সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আপার কংসাবতী প্রোজেক্টের জন্য কোথায় স্থান নির্ধারিত হইয়াছে;

(খ) এই প্রোজেক্টের কাজ কখন আরম্ভ হইবে এবং কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়;

(গ) এই প্রোজেক্টের জন্য প্রস্তাবিত ব্যয় কত; এবং

(ঘ) এই প্রোজেক্টের ফলে কোন্ কোন্ জেলায় সেচব্যবস্থায় কতটা সুবিধা হইবে?

**The Minister for Irrigation and Waterways:**

(ক) আপার কংসাবতী প্রজেক্টের জলাধারটি পুরুলিয়া জিলার মানবাজার থানার অন্তর্গত সদা গ্রামের নিকটবর্তী কোনও এক স্থানে নির্মাণ করিবার পরিকল্পনা করা হইয়াছে;

(খ) অর্থাভাবে প্রজেক্টটি চতুর্থ পরিকল্পনার অন্তর্ভুক্ত করা যায় নাই। কাজেই কবে নাগাদ উক্ত প্রজেক্টটির কাজ আরম্ভ হইবে এবং কখন শেষ হইবে তাহা এখনই বলা সম্ভব নয়।

(গ) ৬,৬৩,০০,০০০ ( ছয় কোটি তেষট্টি লক্ষ ) টাকা।

(ঘ) এই প্রজেক্টের ফলে পুরুলিয়া জিলার ৭১,২০০ একর এবং বাঁকুড়া জিলার ৭৮,৮০০ একর জমি উপকৃত হইবে।

## মুর্শিদাবাদ জেলায় কৃষকদের জন্য পাম্পসেট সরবরাহ

*302. (Admitted question No. *261.)

**শ্রীসনৎকুমার রাহা:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলায় বিভিন্ন ব্লকে কৃষকেরা পাম্পসেটের জন্য টাকা জমা দিয়াও পাম্প পাইতেছে না; এবং

(খ) সত্য হইলে উহা সরবরাহ করিবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**The Minister for Agriculture and Community Development:**

(ক) ও (খ) হ্যাঁ।

(১) ৪৬টি ক্ষেত্রে ঋণের দরখাস্ত পাশ করিয়া Agro Industries Corporation ঋণ মঞ্জুরীর জন্য ষ্টেট ব্যাঙ্ক অফ্ ইণ্ডিয়ার নিকট পাঠাইয়াছেন। ষ্টেট ব্যাঙ্ক তাহা বিবেচনা করিতেছেন।

(২) ৬৭টি ক্ষেত্রে দরখাস্তে ভুল থাকায় দরখাস্তগুলি সংশ্লিষ্ট বি-ডি-ও-দের নিকট ফেরৎ দেওয়া হইয়াছে।

(৩) অবশিষ্ট ১৬টি ক্ষেত্রে Agro Industries Corporation দরখাস্তগুলি পরীক্ষা করিতেছেন।

## হেনা গাঙ্গুলীর পরিবারকে রাজনৈতিক ভাতা দিবার প্রস্তাব

*303. (Admitted question No. *517.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি হেনা

গাঙ্গুলীর পরিবারকে রাজনৈতিক ভাতা দিবার কোন প্রস্তাব রাজ্যসরকার বিবেচনা করিয়াছেন কিনা ?

**The Minister for Finance :**

১৯৭০ সালের ৩রা ফেব্রুয়ারী পর্য্যন্ত ৺হেনা গাঙ্গুলীর পরিবারকে রাজনৈতিক ভাতা দিবার কোন আবেদন বা প্রস্তাব অর্থ দপ্তরে পেশ করা হয় নাই ; অতএব উক্ত পরিবারকে রাজনৈতিক ভাতা দিবার প্রস্তাব বিবেচনা করার প্রশ্ন উঠে না।

## বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের পদ

*304. (Admitted question No. *584.)

**শ্রীঅশ্বিনী রায় :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের পদটি বর্তমানে খালি আছে ; এবং

(খ) সত্য হইলে (১) খালি থাকার কারণ কি, এবং

(২) উক্ত পদটী পূরণের জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন ?

**The Minister for Education :**

(ক) হ্যাঁ।

(খ) যাঁহাকে নিয়োগ করা হইয়াছে তিনি এখনও কার্য্যভার গ্রহণ করেন নাই। তিনি গ্রহণ না করিলে অন্য কোনও সুযোগ্য ব্যক্তিকে নিয়োগের ব্যবস্থা করা হইবে।

## লালবাগ মহকুমা মাইনরিটি বোর্ড

*305. (Admitted question No. *791.)

**শ্রীআজিজুর রহমান :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় লালবাগ মহকুমা মাইনরিটি বোর্ড শেষ কোন্ সালে গঠিত হইয়াছে এবং

(খ) ১৯৬৯ সালের ১লা জানুয়ারী হইতে ১৯৭০ সালের ১লা জানুয়ারী পর্যন্ত ঐ বোর্ডের সভা কতবার আহ্বান করা হইয়াছিল ?

**The Minister for Home (Political) :**

(ক) ১৯৫১ সালে মুর্শিদাবাদ জেলায় লালবাগ মহকুমা মাইনরিটি বোর্ড প্রথম গঠিত হয় এবং ঐ মাইনরিটি বোর্ডে নুতন সদস্য নিয়োগ করা হয় সর্বশেষ ১০-২-৬২ তারিখে। মহকুমা মাইনরিটি বোর্ডের বর্তমান গঠনতন্ত্র বিষয়ক নিয়মাবলী অনুসারে কোনো সদস্যপদ খালি হইলে কেবলমাত্র সে পদেই নুতন সদস্য নিয়োগ করা হইয়া থাকে।

(খ) একবার।

## রামপুরহাট কলেজে অনার্স কোর্স পড়াবার ব্যবস্থা

*307. (Admitted question No. *1174.)

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাটে (বীরভূম) সরকারের উদ্যোগে যে কলেজ আছে তাহাতে কতগুলি বিষয় অনার্স কোর্স চালু হইয়াছে ;

(খ) কোন্ কোন্ বিষয়ে অনার্স শিক্ষার ব্যবস্থা নাই ; এবং

(গ) যে যে বিষয়ে বর্তমানে অনার্স কোর্স চালু হয় নাই সেই সেই বিষয়ে অনার্স চালু করার বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন ?

**The Minister for Education :**

(ক) রামপুরহাট কলেজে নিম্নলিখিত বিষয়গুলিতে অনার্স কোর্স চালু আছে :—ইংরাজী, বাংলা, সংস্কৃত, ইতিহাস এবং গণিত।

(খ) উল্লিখিত বিষয় ছাড়া অন্য বিষয়ে অনার্স শিক্ষার ব্যবস্থা নাই।
এই ব্যাপারে নিম্নলিখিত বিষয়গুলি উল্লেখ করা যাইতে পারে :—

পদার্থবিদ্যা, রসায়ন, উদ্ভিদ বিদ্যা, প্রাণীবিদ্যা, অর্থনীতি, রাষ্ট্রবিজ্ঞান, দর্শনশাস্ত্র, ঐচ্ছিক ইংরেজী এবং ঐচ্ছিক বাংলা।

(গ) রামপুরহাট কলেজ হইতে রসায়ন শাস্ত্রে অনার্স এর জন্য আবেদন আসিয়াছিল। সেই সঙ্গে উদ্ভিদ্ বিদ্যায় ও প্রাণী বিদ্যায় "পাশ" কোর্স খোলার আবেদনও ছিল। উক্ত দুই বিষয়ে 'পাশ" কোর্স খোলার অনুমোদন দেওয়া হয়। কিন্তু রসায়নে অনার্স খোলার অন্তরায় ছিল পরীক্ষাগারের (Laboratory) জন্য যথেষ্ট জায়গার অভাব।

## হাওড়া জেলার সিন্দুরীমহল আবাদী খাল সংস্কারের প্রস্তাব

***308.** (Admitted question No. *1190.)

**শ্রীকালীপদ মণ্ডল** : সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার উলুবেড়িয়া ২নং ব্লকের অন্তর্গত 'সিন্দুরীমহল আবাদী খাল' সংস্কার করার জন্য সরকার কোনও আবেদনপত্র পাইয়াছেন কিনা ; এবং

(খ) পাইলে, ঐ বিষয়ে সরকার এ পর্যন্ত কী ব্যবস্থা অবলম্বন করিয়াছেন ?

**The Minister for Irrigation and Waterways** :

(ক) হ্যাঁ।

(খ) এখনও কোন ব্যবস্থা অবলম্বন করা হয় নাই।

## পুরুলিয়া জেলার বালকডি হাইস্কুলের অনুমোদন

***309.** (Admitted question No. *1506.)

**শ্রীগিরিশ মাহাত** : শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, (১) পুরুলিয়া জেলার পুঞ্চা থানার অন্তর্গত প্রস্তাবিত বালকডি হাইস্কুলের অনুমোদনের দরখাস্ত ১৯৬৮ সাল হইতে বিচারাধীন রহিয়াছে, এবং (২) উক্ত স্কুল কর্তৃপক্ষ অনুমোদনের যাবতীয় সর্ত পূরণ করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ?

**The Minister for Education** :

(ক) হ্যাঁ। ছাত্রসংখ্যা ছাড়া অন্যান্য শর্তাদি মোটামুটি পূরণ করা হইয়াছে।

(খ) ছাত্রসংখ্যা বৃদ্ধি প্রাপ্ত হইয়াছে কিনা তাহা জানিবার জন্য ডি. আই. অফ স্কুলকে পুনরায় নির্দেশ দেওয়া হইয়াছে।

## Unstarred Questions

(to which written answers were laid on the table)

### বোরস্ট্যাল ও হোমে শিশু ও বালকের সংখ্যা

**227.** (Admitted question No. 664.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** ত্রাণ ও সমাজ-কল্যাণ (সমাজ-কল্যাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে বর্তমানে কত সংখ্যক শিশু ও বালক বিভিন্ন বোরস্ট্যাল ও হোমে আছে ;

(খ) এইসকল শিশু ও বালকদের মানুষ করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয় ; এবং

(গ) গত ৩ বৎসরে এইসকল শিশু ও বালকের সংখ্যা কত ছিল ?

**The Minister for Relief and Social Welfare (Social Welfare) :**

(ক) মোট ১,৬৩৮ জন শিশু ও বালক-বালিকা আছে।

(খ) প্রত্যেক প্রতিষ্ঠানে শিশু ও বালক-বালিকাদের মানুষ করিবার জন্য সাধারণ ও কারিগরী শিক্ষার প্রচলন আছে। প্রাইমারী শিক্ষা হোমের ভিতর দেওয়া হয়। একমাত্র মেদিনীপুর হোমে অষ্টম শ্রেণী পর্যন্ত পড়াইবার ব্যবস্থা আছে, অন্যত্র প্রাইমারী পর্যন্ত। যোগ্যতা থাকিলে উর্দ্ধতর শ্রেণীর শিক্ষার জন্য বাহিরের স্কুলে পড়ানো হয়।

কারিগরী শিক্ষার ক্ষেত্রে সেলাই, দর্জির কাজ, তাঁত, রং-এর কাজ ও অন্যান্য কারিগরী বিদ্যা শেখান হয়। বোরস্ট্যাল স্কুলে টিন, কাঠ ও প্রেসের কাজ শেখান হয়। উপযুক্ত বিবেচনা করিলে বহরমপুরের কয়েকটি হোমের বালকদের "মুর্শিদাবাদ ইন্সটিটিউট অফ্ টেকনোলজি"-তে উচ্চতর কারিগরী বিদ্যা শেখার জন্য পাঠান হয়।

প্রয়োজনীয় ক্ষেত্রে অপরাধ প্রবণতা নিবারণ ও মানসিক শৃঙ্খলা আনয়নের কাজ করেন "জুনিয়র সোস্যাল ওয়ার্কারগণ"।

(গ) গত ৩ বৎসরে এইসকল শিশু ও বালক-বালিকার সংখ্যা নিম্নরূপ ছিল :—

১৯৬৭—১,৫৩৭।

১৯৬৮—১,৬৫৬।

১৯৬৯—১,৬৬২।

### চা উৎপাদনের পরিমাণ

**228.** (Admitted question No. 701.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৮-৬৯ সালে এই রাজ্যে চায়ের উৎপাদন কত হইয়াছিল ; এবং

(খ) উৎপাদিত চা স্বদেশে কি পরিমাণ খরচ হইয়াছিল এবং কি পরিমাণ বিদেশে রপ্তানী করা হইয়াছিল ?

**The Minister for Commerce and Industries :**

(ক) ৯,৭৫,২১,০০০ কেজি।

(খ) পশ্চিমবঙ্গে ১৯৬৮-৬৯ সালে উৎপাদিত চায়ের কি পরিমাণ স্বদেশে খরচ করা হইয়াছিল এবং কি পরিমাণ বিদেশে রপ্তানি করা হইয়াছিল তাহার পরিসংখ্যান পৃথকভাবে রাখা নাই। কিন্তু ঐ বৎসর সমগ্র ভারতবর্ষে উৎপাদিত চা স্বদেশে ১৮,৮৫,০২,০০০ কেজি খরচ হইয়াছিল এবং বিদেশে ২০,০৮,২৪,০০০ কেজি রপ্তানী করা হইয়াছিল।

## প্রমোদকর মুক্ত চলচ্চিত্রের সংখ্যা

**229.** (Admitted question No. *703.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** অর্থ বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৮-৬৯ ও ১৯৬৯-৭০ সালে ডিসেম্বর মাস পর্যন্ত কোন কোন চলচ্চিত্রকে প্রমোদকর মুক্ত করা হইয়াছে ; এবং

(খ) ঐরূপ সিদ্ধান্তের কারণ কি ?

**The Minister for Finance :**

(ক) নিম্নলিখিত চলচ্চিত্রগুলিকে প্রমোদকর মুক্ত করা হইয়াছে :—

"সন্ত তুকারাম" ( হিন্দী ) ( মাত্র ৩ মাসের জন্য )।

"মহাত্মা" ( হিন্দী, ইংরাজী ও অপরাপর ভাষায় )।

"গুপী গায়েন বাঘা বায়েন' ( বাংলা )।

"অগ্নিযুগের কাহিনী" ( বাংলা )।

ইহা ছাড়া ভারত সরকার কর্তৃক আয়োজিত কয়েকটি বৈদেশিক ও আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবের চলচ্চিত্রগুলি ও কয়েকটি শিল্প সংস্থা কর্তৃক আয়োজিত শিশু চলচ্চিত্রসমূহ প্রমোদকর মুক্ত করা হইয়াছে।

(খ) প্রথমোক্ত চলচ্চিত্রগুলি জাতীয় গুরুত্বপূর্ণ ও অসাধারণ উৎকর্ষের জন্য এবং শেষোক্ত চলচ্চিত্রগুলি আন্তর্জাতিক সৌহার্দমূলক ও শিশু শিক্ষামূলক বিবেচিত হওয়ায় প্রমোদকর মুক্ত করা হইয়াছে।

## মুর্শিদাবাদ ও মালদহে আমবাগানগুলির আয়তন

**230.** (Admitted question No. 705.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি মুর্শিদাবাদ ও মালদহ জেলার আমবাগানগুলির মোট আয়তন কত ?

**The Minister for Land and Land Revenue :**

| | একর |
|---|---|
| মুর্শিদাবাদ | ... ২২,৬৪৫·১২ |
| মালদহ | ... ৪৭,০৫৭·৯৭ |
| মোট | ... ৬৯,৭০৩·০৯ |

## মুর্শিদাবাদ জেলায় সিনেমা হল-পিছু প্রমোদকর আদায়ের পরিমাণ

**231.** (Admitted question No. 710.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি মুর্শিদাবাদ জেলায় প্রত্যেক সিনেমা হল-পিছু ১৯৬৮-৬৯ সালে কত প্রমোদকর আদায় হইয়াছিল ?

**The Minister for Finance :**

এ সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## জেলাওয়ারী পশুচিকিৎসা ও ঔষধ পত্রের জন্য বরাদ্দ টাকার পরিমাণ

**232.** (Admitted question No. 777.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোন্ জেলায় ১৯৬৯-৭০ সালে কত টাকা পশুচিকিৎসা ও ঔষধ পত্রের জন্য দেওয়া হইয়াছে ; এবং

(খ) পশুচিকিৎসার জন্য কোন্ জেলায় কত ডাক্তার নিযুক্ত আছেন ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) ১৯৬৯-৭০ আর্থিক বৎসর এখনও শেষ হয় নাই। কাজেই প্রতি জেলায় ১৯৬৯-৭০ সালে পশুচিকিৎসা ও ঔষধ পত্রের জন্য প্রকৃত খরচের হিসাব এখনই দেওয়া সম্ভবপর নয়। তবে অন্যান্য আর্থিক বৎসরের ন্যায় ১৯৬৯-৭০ সালের আর্থিক বৎসরের জন্যও নিম্নলিখিত হারে প্রতিটি জেলায় প্রতিটি চিকিৎসাকেন্দ্রের জন্য ঔষধ পত্রাদি বাবদ বাজেট বরাদ্দ রহিয়াছে :—

হাসপাতাল—২,৫০০ টাকা।

স্টেজ ১ ব্লক-ডিসপেন্সারী—১,৫৬০ টাকা।

স্টেজ ২ ব্লক-ডিসপেন্সারী—৫০০ টাকা।

প্রাথমিক চিকিৎসাকেন্দ্র—৪০০ টাকা।

জেলাওয়ারী চিকিৎসাকেন্দ্রের সংখ্যার একটি তালিকা নিম্নে পেশ করা হইল :

*Statement referred to in reply to Clause (Ka) of Unstarred question No. 232.*

**ভেটারিনারী হসপিট্যাল, ব্লক-ডিসপেনসারি এবং এডসেণ্টারের জেলাওয়ারী হিসাব**

| জেলার নাম | হসপিটাল | ব্লক ডিসপেন্সারি | এডসেণ্টার ও এডিশানাল এডসেণ্টার। |
|---|---|---|---|
| বাঁকুড়া ... ... | ২ | ২২ | ৩১ |
| বীরভূম ... ... | ৩ | ১৯ | ১৯ |
| বর্ধমান ... ... | ৫ | ৩৩ | ৪২ |
| কোচবিহার ... ... | ৪ | ১৭ | ১৮ |
| দারজিলিং ... ... | ৪ | ১০ | ১০ |
| হাওড়া ... ... | ১ | ১৪ | ১৬ |
| হুগলী ... ... | ৪ | ১৭ | ১৯ |
| জলপাইগুড়ি ... ... | ২ | ৭ | ১৩ |
| মালদহ ... ... | ১ | ১৫ | ২১ |
| মেদিনীপুর ... ... | ৫ | ৫২ | ৫৯ |
| মুর্শিদাবাদ ... ... | ৫ | ২৫ | ২৫ |
| নদীয়া ... ... | ৪ | ১৬ | ১৯ |
| পুরুলিয়া ... ... | ৩ | ২০ | ২৫ |
| পশ্চিম দিনাজপুর ... ... | ২ | ১৬ | ২৫ |
| ২৪-পরগণা ... ... | ৮ | ৫১ | ৫৯ |
| কলিকাতা ... ... | ১ | ... | ... |
| মোট ... | ৫৪ | ৩৩৪ | ৪০১ |

| (খ) জেলার নাম | | | | | চিকিৎসকের সংখ্যা |
|---|---|---|---|---|---|
| | | | | | জন |
| ২৪-পরগণা | ... | ... | ... | ... | ৫০ |
| হাওড়া | ... | ... | ... | ... | ১৪ |
| হুগলী | ... | ... | ... | ... | ২১ |
| মেদিনীপুর | ... | ... | ... | ... | ৩৮ |
| পুরুলিয়া | ... | ... | ... | ... | ১৪ |
| বাঁকুড়া | ... | ... | ... | ... | ১৮ |
| বর্ধমান | ... | ... | ... | ... | ৩৯ |
| বীরভূম | ... | ... | ... | ... | ২২ |
| নদীয়া | ... | ... | ... | ... | ১৯ |
| মুর্শিদাবাদ | ... | ... | ... | ... | ২২ |
| মালদা | ... | ... | ... | ... | ১১ |
| পশ্চিম দিনাজপুর | ... | ... | ... | ... | ১৫ |
| দার্জিলিং | ... | ... | ... | ... | ১০ |
| কোচবিহার | ... | ... | ... | ... | ১০ |
| জলপাইগুড়ি | ... | ... | ... | ... | ১১ |

## বোরস্টাল বা হোম থেকে মুক্তিপ্রাপ্ত বালকদের অন্য প্রদেশে পাঠাইবার ব্যবস্থা

233. (Admitted question No. 782.)

**শ্রীসনৎকুমার রাহা:** ত্রাণ ও সমাজ-কল্যাণ (সমাজ-কল্যাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি নির্দিষ্ট মেয়াদ অন্তে যেসকল বালককে বোরস্টাল বা হোম থেকে মুক্তি দেওয়া হয় তাহাদের অভিভাবক না পাওয়া গেলে বা অন্য প্রদেশে পাঠাইতে হইলে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেন ?

**The Minister for Relief and Social Welfare (Social Welfare) :**

যে সকল বালকের বয়স ১৮ বৎসর পূর্ণ হইয়াছে তাহাদিগকে সাধারণত: ছাড়িয়া দেওয়া হয়। তবে "বোরস্টাল, রিফরমেটরী ও ইণ্ডাস্ট্রিয়াল স্কুল" এর এরূপ কেহ যদি "আফটার কেয়ার" হোমে থাকিতে ইচ্ছা করে, তবে তাহাকে সেখানে থাকিতে দেওয়া হয়।

১৮ বৎসরের কম বয়স এরূপ "নন-ডেলিনকোয়েণ্ট" বালকদিগকে বেনজাতিয়া "ইণ্ডাস্ট্রিয়াল স্কুল"-এ রাখা হয়। এরূপ কোন "ডেলিনকোয়েণ্ট" বালককে এখনও পর্যন্ত ছাড়িয়া দেওয়া হয় নাই। এরূপ ৩টি বালক এখনও বোরস্টাল স্কুলে আছে।

অন্য প্রদেশের "ডেলিনকোয়েণ্ট" বালক হইলে তাহাকে পশ্চিম বঙ্গের সীমানা পর্যন্ত রক্ষী সহ লইয়া যাওয়া হয় এবং সেখানে ছাড়িয়া দেওয়া হয়।

## পশ্চিমবঙ্গে পূর্ব পাকিস্তান হইতে আগত উদ্বাস্তুর সংখ্যা

234. (Admitted question No. 793.)

**শ্রীআজিজুর রহমান:** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালের ১লা মার্চ হইতে ৩১শে ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে পূর্ব পাকিস্তান হইতে আগত উদ্বাস্তুর সংখ্যা কত ; এবং

(খ) উক্ত আগত উদ্বাস্তুদের মধ্যে কতজন ছাড়পত্রে এবং কতজন বিনা ছাড়পত্রে আসিয়াছেন?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(ক) ৯,৪৬৯ জন।

(খ) ৩,২৫৬ জন ছাড়পত্রে, ৬,১১৪ জন পাসপোর্ট-ভিসাতে এবং ৯৯ জন বিনা ছাড়পত্রে এই রাজ্যে আসিয়াছেন।

## মৎস্যচাষের জলাশয় বলিয়া বর্ণিত কৃষিজমি উদ্ধার

235. (Admitted question No. 797.)

**শ্রীআজিজুর রহমান :** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি এই রাজ্যে ১৯৬৯ সালের ১লা মার্চ হইতে ১৯৭০ সালের ১৫ই জানুয়ারী পর্যন্ত কি পরিমাণ জমি ভেড়ী হইতে উদ্ধার করা হইয়াছে?

**The Minister for Land and Land Revenue :**

ভেড়ী হইতে উদ্ধার করা জমির পরিমাণ সম্পর্কে কোন তথ্য সরকারের জানা নাই। তবে মৎস্যচাষের জলাশয় বলিয়া বর্ণিত জমি পরে তদন্তে কৃষিজমি প্রমাণিত হওয়ার জন্য ১৯৬৯ সালের ১লা মার্চ হইতে ডিসেম্বর মাস পর্যন্ত ১,৭২০·৩৮ একর সরকারে বর্তাইয়াছে।

## জেল হইতে পলাতক বন্দীর সংখ্যা

236. (Admitted question No. 799.)

**শ্রীআজিজুর রহমান :** স্বরাষ্ট্র (জেল) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ১৯৬৭, ১৯৬৮ এবং ১৯৬৯ সালে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেল হইতে কতজন বন্দী পলায়ন করিয়াছেন?

**The Minister for Home (Jails) :**

১৯৬৭, ১৯৬৮ এবং ১৯৬৯ সালে যথাক্রমে ৯ জন, ৫৭ জন এবং ৮ জন বন্দী বিভিন্ন জেল হইতে পলায়ন করিয়াছেন।

অবশ্য ১৯৬৮ সালের ৫৭ জন পলাতক বন্দীদের মধ্যে উক্ত বৎসরে অকটোবরের উত্তরবঙ্গের বন্যার জলপাইগুড়ি জেলের বহিঃপ্রাচীর ভাঙিয়া গেলে ঐ সুযোগে যে ৫০ জন বন্দী পলায়ন করেন তাহাদেরও সংখ্যা ধরা হইয়াছে।

## বিষ্ণুপুর বিল ও হাতিখানা পুষ্করিণীর উন্নয়ন

237. (Admitted question No. 832.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বিষ্ণুপুর বিল এবং হাতিখানা পুষ্করিণীর উন্নয়ন এবং মৎস্যচাষের জন্য কোন্ সংস্থা কাজ করিতেছে ;

(খ) ১৯৬৮-৬৯ এবং ১৯৬৯-৭০ সালে উক্ত জলাশয় দুইটির রক্ষণাবেক্ষণের জন্য নিযুক্ত সরকারী কর্মচারিগণের বেতন এবং ভাতা বাবত কত খরচ হইয়াছে ; এবং

(গ) ১৯৬৮-৬৯ এবং ১৯৬৯-৭০ সালে কোন্ কোন্ সংস্থাকে উক্ত জলাশয় দুইটি ইজারা দেওয়া হইয়াছিল?

**The Minister for Fisheries :**

(ক) উক্ত জলাশয় দুইটির উন্নয়ন ও মৎস্যচাষ মৎস্য বিভাগের কর্তৃত্ব ও নিয়ন্ত্রণে সম্পন্ন হইতেছে।

(খ) খরচের পরিমাণ নিম্নরূপ :

| | | | | টাকা |
|---|---|---|---|---|
| ১৯৬৮-৬৯ | ... | ... | ... | ১১,১৭৩·১৫ |
| ১৯৬৯-৭০ | ( জানুয়ারী পর্যন্ত) | ... | | ৯,০১৪·২৩ |

(গ) জলাশয় দুইটি ঐ সময়ে অন্য কাহাকেও ইজারা দেওয়া হয় নাই।

## টুরিস্ট লজগুলির আয়-ব্যয়ের পরিমাণ

238. (Admitted question No. 846.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র (পর্যটন) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৮-৬৯ সালে পশ্চিম বাংলায় রাজ্যসরকারের বিভিন্ন টুরিস্ট লজগুলির আয়-ব্যয় কত ;

(খ) উক্ত সালে এ সকল লজে নিযুক্ত সরকারী কর্মচারীদের বেতন ও ভাতা বাবত কত ব্যয় হইয়াছে ; এবং

(গ) উক্ত লজগুলির ডিপ্রিসিয়েশন ( ক্ষয়ক্ষতি ) বাবত বার্ষিক কত টাকা ধরা হইয়া থাকে ?

**The Minister for Home (Tourism) :**

(ক) ও (খ) বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) নূতন বিল্ডিংএর ক্ষেত্রে উহার আয় ৭৫ বৎসর ধরিয়া শতকরা ১$\frac{1}{3}$% প্রতি বৎসর ডিপ্রিসিয়েশন বাবত ধরা হয়।

## ভরতপুর ১নং ব্লকে পশুচিকিৎসা কেন্দ্র

239. (Admitted question No. 854.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ভরতপুর ১নং ব্লকের পশুচিকিৎসা কেন্দ্রে কতদিন হইতে পশু-চিকিৎসক নাই ;

(খ) বর্তমানে উক্ত কেন্দ্রে কি কি পদের কতজন সরকারী কর্মচারী আছেন ; এবং

(গ) উক্ত সরকারী কর্মচারীদের জন্য কোন কোয়ার্টার আছে কিনা ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) প্রয়োজনীয় সংখ্যক পশুচিকিৎসকের অভাবে গত প্রায় পাঁচ বৎসর যাবত উক্ত কেন্দ্রের জন্য পৃথকভাবে সর্বসময়ের জন্য কোন পশুচিকিৎসক নিয়োগ করা যায় নাই।

তবে পার্শ্ববর্তী ব্লকের পশুচিকিৎসককে উক্ত ব্লকের চিকিৎসাকার্য সম্পন্ন করার জন্য নিয়োগ করা হইয়াছে।

(খ) দুইজন ক্ষেত্রীয় পশুচিকিৎসক সহায়ক ( ভি এফ এ-স ) এবং একজন পিয়ন আছেন।

(গ) নাই।

## কাটোয়া মহকুমায় খাদ্য ও ত্রাণ কমিটি

**240.** (Admitted question No. 861.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** ত্রাণ ও সমাজ-কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার কাটোয়া মহকুমায় কোন্ কোন্ অঞ্চলে এবং কোন্ কোন্ স্তরে এখনও খাদ্য ও ত্রাণ কমিটি গঠিত হয় নাই ;

(খ) কোন ক্ষেত্রে রিলিফ কমিটি গঠিত না হইয়া থাকিলে, কি কারণে তাহা হয় নাই ; এবং

(গ) যে ক্ষেত্রে রিলিফ কমিটি গঠিত হয় নাই সে ক্ষেত্রে রিলিফ কার্য কি প্রকারে এবং কাহাদের দ্বারা চালিত হইয়া থাকে ?

**The Minister for Relief and Social Welfare (Relief) :**

(ক) কেতুগ্রাম ১নং ব্লকের অধীনস্থ নিম্নলিখিত অঞ্চলগুলিতে এখনও খাদ্য ও ত্রাণ কমিটি গঠিত হয় নাই—

(১) কাঁন্দরা অঞ্চল, (২) রাজুর অঞ্চল, (৩) পাণ্ডুগ্রাম অঞ্চল, (৪) পালিঠা অঞ্চল ; (৫) বেরুগ্রাম অঞ্চল, (৬) আগড়াডাঙ্গা অঞ্চল, (৭) আনখোলা অঞ্চল, (৮) মুরগ্রাম-গোপালপুর অঞ্চল।

(খ) ব্লক ফুড রিলিফ কমিটি বার বার মিটিং করা সত্বেও অঞ্চল ফুড রিলিফ কমিটিতে কোন্ কোন্ রাজনৈতিক দলের প্রতিনিধি থাকিবে তাহা স্থির করিতে না পারায় কেতুগ্রাম ১নং ব্লকে কোন অঞ্চল রিলিফ কমিটি গঠিত হয় নাই।

(গ) ব্লক ফুড রিলিফ কমিটির পরামর্শ অনুযায়ী রিলিফ কার্য স্থানীয় অফিসারের মাধ্যমে চালিত হইতেছে।

## "অরণ্যের দিনরাত্রি"

**241.** (Admitted question No. 884.)

**শ্রীকালীপদ মণ্ডল:** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে "অরণ্যের দিনরাত্রি" ছায়াচিত্রটির মুক্তির বিষয়ে বিরোধ হইয়াছিল ; এবং

(খ) সত্য হইলে—

(১) ঐ বিরোধের কারণ কি ; এবং

(২) কিভাবে উহার নিষ্পত্তি হইল ?

**The Minister for Information and Publications :**

(ক) হ্যাঁ।

(খ) (১) রাজ্য চলচ্চিত্র পরামর্শদাতা সমিতি বাংলা চলচ্চিত্র মুক্তির বিভিন্ন সমস্যা অনুধাবন করিয়া সেন্সর তারিখ অনুযায়ী অগ্রাধিকার ভিত্তিতে চিত্রমুক্তির নীতি গ্রহণ করেন এবং এই সাধারণ নীতির ভিত্তিতে পারস্পরিক আলোচনা ও মীমাংসার মাধ্যমে বাংলা ছবির মুক্তি হইতে থাকে। কিন্তু "অরণ্যের দিনরাত্রি"-র পরিবেশক পিয়ালী ফিল্মস্ এই নীতি উপেক্ষা করিয়া এবং তাঁহাদের ছবির আগেও সেন্সর করা কয়েকটি ছবি মুক্তি প্রতিক্ষায় আছে ইহা জানিয়াও আকস্মিক-ভাবে তাঁহাদের ছবিটির মুক্তির ব্যবস্থা করেন। ইহাই বিরোধের কারণ, যাহাতে জনসাধারণ বিশেষ করে চলচ্চিত্র শিল্পের সহিত সংশ্লিষ্ট কয়েকটি গণসংগঠন বিক্ষুব্ধ হন।

(২) পরবর্তীকালে সংশ্লিষ্ট পরিবেশক সেন্সর তারিখ অনুযায়ী চিত্রমুক্তির নীতি স্বীকার করেন বং রাজ্য চলচ্চিত্র পরামর্শদাতা সমিতির সুপারিশ অনুযায়ী তাঁহাদের ছবিটির মুক্তির ব্যবস্থা হওয়ায় াবরোধের নিষ্পত্তি হয়।

## বার্ধক্য ভাতা

**242.** (Admitted question No. 920.)

**শ্রীসনৎকুমার রাহা:** ত্রাণ ও সমাজ-কল্যাণ (সমাজ-কল্যাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বার্ধক্য ভাতা চাহিয়া ১৯৬৯-৭০ সালে কোন্ কোন্ জেলা হইতে তজন আবেদন করিয়াছেন এবং কতজনকে উক্ত ভাতা মঞ্জুর করা হইয়াছে?

**The Minister for Relief and Social Welfare (Social Welfare):**

বার্ধক্য ভাতা চাহিয়া ১৯৬৯-৭০ সালের ৩১-১২-৬৯ তারিখ পর্যন্ত কোন্ কোন্ জেলা হইতে কতজন আবেদন করিয়াছেন এবং কতজনকে উক্ত ভাতা মঞ্জুর করা হইয়াছে তাহার বিবরণ ীচে দেওয়া হইল:

*Statement referred to in reply to unstarred question No. 242.*

| জেলা | | | কতজন আবেদন করিয়াছেন | কতজনকে মঞ্জুর করা হইয়াছে। |
|---|---|---|---|---|
| ১। বাঁকুড়া | ... | ... | ১৮৫ | ১২১ |
| ২। বর্ধমান | ... | ... | ১৯৫ | ৮৭ |
| ৩। বীরভূম | ... | ... | ৬৭ | ১৫ |
| ৪। হুগলী | ... | ... | ... | ... |
| ৫। মেদিনীপুর | ... | ... | ৩৮১ | ... |
| ৬। পুরুলিয়া | ... | ... | ৭ | ৫ |
| ৭। হাওড়া | ... | ... | ১১০ | ২০ |
| ৮। ২৪-পরগণা | ... | ... | ৬৫৫ | ১ |
| ৯। নদীয়া | ... | ... | ১০০ | ... |
| ১০। মুর্শিদাবাদ | ... | ... | ১০২ | ১৩৮ |
| ১১। মালদহ | ... | ... | ২৩ | ২২ |
| ১২। পশ্চিম দিনাজপুর | ... | ... | ২৭১ | ১৪৩ |
| ১৩। জলপাইগুড়ি | ... | ... | ২০৯ | ১৪৬ |
| ১৪। কুচবিহার | ... | ... | ৭ | ৯১ |
| ১৫। দার্জিলিং | ... | ... | ৪ | ২ |
| ১৬। কলিকাতা | ... | ... | ৯৮৭ | ২৩৯ |

## ভগবানপুর থানায় টিউবওয়েলের সংখ্যা

**243.** (Admitted question No. 940.)

**শ্রীমতী আভা মাইতি:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর থানার ১নং ব্লকে ও বিভিন্ন অঞ্চলে উক্ত থানার ২নং ব্লকের ১০ ও ১৫নং অঞ্চলে কতগুলি টিউবওয়েল আছে;

(খ) উক্ত টিউবওয়েলগুলির মধ্যে কতগুলি চালু আছে ; এবং

(গ) যেগুলি চালু নাই সেগুলি কবে নাগাদ চালু হইতে পারে ?

**The Minister for Health :**

(ক) ও (খ)

| | মোট টিউব-ওয়েলের সংখ্যা | চালু টিউবওয়েলের সংখ্যা |
|---|---|---|
| ভগবানপুর ১নং ব্লক ... ... | ২৫১ | ২১২ |
| ভগবানপুর ২নং ব্লক ... ... | ২০৩ | ১৬২ |

পৃথকভাবে অঞ্চলওয়ারী বিবরণ এই সময়ের মধ্যে দেওয়া সম্ভবপর হইল না।

(গ) প্রতি বৎসর পল্লী জল সরবরাহ পরিকল্পনার মাধ্যমে বরাদ্দকৃত অর্থের পরিমাণ সাপেক্ষে প্রতি ৪০০ জনে একটি অথবা প্রতি গ্রামে অন্ততঃ একটি করিয়া জল উৎস স্থাপনের ব পুনঃস্থাপনের প্রচলিত রীতি অনুযায়ী অকেজো নলকূপগুলির সংস্কারের কার্যসূচী লওয়া হইয়া থাকে

বর্তমান বৎসরে প্রত্যেক বিধানসভা নির্বাচনী এলাকায় সংশ্লিষ্ট বিধানসভা সদস্যের সুপারি অনুযায়ী ২টি করিয়া অকেজো নলকূপ পুনঃস্থাপনের ব্যবস্থা করা হইতেছে এবং সম্প্রতি সরকা কর্তৃক গঠিত মহকুমা জল সরবরাহ সমিতির সুপারিশ অনুযায়ী অকেজো নলকূপগুলির মেরামতে ব্যবস্থা করা হইবে।

## কল্যাণী শহরে যাত্রীবাহী রেল চলাচলের ব্যবস্থা

**244.** (Admitted question No. 972.)

**শ্রীসুবলচন্দ্র মণ্ডল ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্ব জানাইবেন কি—

(ক) নদীয়া জেলায় কল্যাণী শহরের ভিতর পর্যন্ত নিয়মিত যাত্রীবাহী রেল গাড়ী চলাচলে ব্যবস্থার কোন সরকারী পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকিলে, তাহা কার্যে রূপায়ণের জন্য রাজ্য সরকার কর্তৃক এই বিষয়ে কি ব্যব অবলম্বন করা হইয়াছে ?

**The Minister for Development and Planning :**

(ক) হ্যাঁ।

(খ) বেশ কিছুকাল হইতেই পরিকল্পনাটি রূপায়ণের জন্য রাজ্য সরকার রেলের জেনারে ম্যানেজার এবং কেন্দ্রীয় রেলমন্ত্রীর সহিত পত্র বিনিময় করিতেছেন। কিন্তু নানা অজুহাতে রেল কর্তৃপক্ষ প্রস্তাবটি গ্রহণ করেন নাই। সম্প্রতি রাজ্য সরকারের মন্ত্রী পর্যায়ে প্রস্তাবটি রেল কর্তৃপক্ষকে গ্রহণ করাইবার চেষ্টা চলিতেছে।

## Bidi Factories

**245.** (Admitted question No. 1004.)

**Shri BIRESWAR GHOSH :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the number of workers employed in Bidi factories in West Bengal, and

(b) whether the protections and amenities as provided for the workers under the Factories Act are also enjoyed by the workers employed in the Bidi Factories ?

**The Minister for Labour** : (a) There are 21 registered Bidi factories in West Bengal of which 2 did not work during the year 1968. The total average daily number of workers employed in the 19 factories during the year 1968 was 1486.

(b) Most of the employees employed in Bidi workshops do not enjoy the benefits of the provisions of the Factories Act.

## মেদিনীপুর জেলার কেশপুর ব্লকের বিভক্তীকরণ

**246.** (Admitted question No. 1072.)

**শ্রীগঙ্গাপদ কুঙর ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন ( সমষ্টি উন্নয়ন ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার বর্তমান কেশপুর ব্লকটিকে দুইটি পৃথক পৃথক ব্লকে বিভক্ত করার একটি পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে ,

(খ) সত্য হইলে কোন্ কোন্ অঞ্চল লইয়া প্রস্তাবিত ব্লক দুইটি গঠিত হওয়ার পরিকল্পনা আছে ; এবং

(গ) পরিকল্পনাটি রূপায়ণের কাজ কতদূর অগ্রসর হইয়াছে ?

**The Minister for Agriculture and Community Development (Community Development)** :

(ক) হ্যাঁ।

(খ) তাহা এখনও ঠিক হয় নাই।

(গ) প্রচলিত জিলা পরিষদ আইন অনুযায়ী আইনগত বাধা থাকায় পরিকল্পনাটি রূপায়ণ করা সম্ভব হয় নাই।

## মিউনিসিপ্যালিটিকে অনুদান ও সাহায্য বাবদ অর্থ বরাদ্দ

**247.** (Admitted question No. 551.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** স্থানীয় স্বায়ত্বশাসন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চলতি আর্থিক বৎসরে রাজ্যের কোন্ মিউনিসিপ্যালিটিকে কি কি বাবদে কত টাকা অনুদান বা অন্যান্য সাহায্য দেওয়ার জন্য বরাদ্দ করা হইয়াছিল ; এবং

(খ) ১৫ই জানুয়ারী পর্যন্ত কত টাকা দেওয়া হইয়াছে ?

**The Minister for Local Self-Government** :

(ক) ও (খ) একটি তালিকা লাইব্রেরী টেবিলে রাখা হইয়াছে। কেবলমাত্র স্থানীয় স্বায়ত্বশাসন বিভাগ কর্তৃক প্রদত্ত ঋণ, অগ্রিম এবং অনুদানসমূহ এই তালিকাভুক্ত করা হইয়াছে।

## জেলাওয়ারী হাসপাতাল ও বেডের সংখ্যা

**248.** (Admitted question No. 770.)

**শ্রীসনৎকুমার রাহা :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা সমেত কোন্ জেলায় কয়টি করিয়া হাসপাতাল আছে এবং কত সংখ্যক বেড আছে ; এবং

(খ) প্রতিটি জেলায় প্রতি হাজার লোকের জন্য বেডের সংখ্যা কত ?

**The Minister for Health** :

(ক) ও (খ) একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

**শ্রীঅনাদি দাস** : আমি প্রিভিলেজের উপর একটু বলব। গতকাল আমি একটা প্র করেছিলাম মেদিনীপুরের ভগবানপুর কাকড়া জগমোহনপুরে পুলিশী অত্যাচার সম্পর্কে—সরকার এ পেয়েছেন কিনা ? আমি স্যার, নিজে এই অভিযোগ করেছিলাম, তার রসিদ আছে, আমি হো ডিপার্টমেণ্টে দিয়েছিলাম, অথচ এখানে উত্তর হচ্ছে এই রকম কোন অভিযোগ পাইনি। ডিপার্টমে যদি এইভাবে সত্য কথা চেপে গিয়ে অসত্য রকম উত্তর দেয়, তাহলে কি সাপ্লিমেণ্টারী করা সুযোগ থাকে ? এটাতে আমি সদস্যদের প্রিভিলেজ ক্ষুণ্ণ হয়েছে বলে মনে করি। এই যে রসিদ, আ আপনার কাছে জমা দিচ্ছি, আপনি স্যার, অনুসন্ধান করে দেখবেন।

**মিঃ স্পীকার** : মিথ্যা কথা কি সত্য কথা আমাকে আগে দিন, তারপরে দেখব। I shal refer the matter to the Home Department as to why they have said so......

### Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker**: I have received six notices of calling attention on the following subjects, namely :

(1) Reported corruption in Basu-Vigyan Mandir—from Shri Anil Kumar Mukherjee.

(2) Police firing at English Bazar in Malda district—from Shri Gyan Singh Sohonpal.

(3) Dacoity in 317 Up Puri Passenger on 24-2-70 between Ballychock and Syamchock—from Shri Gyan Singh Sohonpal.

(4) Cease-work by the teachers of Barabelun Mohini Mohan Vidyamandir in Burdwan—from Shri Aswini Roy.

(5) Clash between C. P. I. (M) and S. U. C. supporters on 23-2-70 at Entally and Motijheel areas—from Shri Saral Deb.

(6) Manhandle on one professor of the Presidency College on 23-2-70—from Shri Saral Deb.

I have selected the notice on the subject of dacoity in 317 Up Puri Passenger on 24-2-70 between Ballychock and Syamchock from Shri Gyan Singh Sohanpal. The Minister in charge may please make a statement on the subject today, if possible or give a date.

**Shri Jatin Chakraborty** : Friday, Sir.

### Adoption by the House of the Seventh Report of the Business Advisory Committee

**Mr. Speaker** : I beg to present the 7th Report of the Business Advisory Committee which at its meeting held on the 24th February, 1970, in my chamber, considered the question of allocation of dates and time for disposal of the voting on demand for grants for the financial year 1970-71 and recommended a time-table in respect thereof. A copy of the time-table as recommended by the Committee is laid on the table. The Minister-in-charge may now move for adoption of the report.

**Shri Jatin Chakravorty** : Sir, I beg to move that the 7th Report of the Business Advisory Committee, presented this day, be agreed to by the House.

**Mr. Speaker** : I take it that the Report is adopted by the House.

**শ্রীবিজয় সিং নাহার** ঃ স্যার, আমরা এখনও ঐ রিপোর্ট পাইনি বা দেখিনি।

**মিঃ স্পীকার** ঃ আপনারা সকলেই তো ছিলেন, জয়নাল আবেদিন সাহেব ছিলেন। যাহোক, আমি আপনাদের দিচ্ছি।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার একটি নিবেদন আছে। আমি দেখছি আমরা যারা ফেলারাম গোছের লোক আছি তাদের কোশ্চেন গঙ্গার জলে ভেসে যাচ্ছে। প্রায়ই দেখছি ২টা বেজে যাচ্ছে এবং আমাদের কোশ্চেনগুলো গিলোটিনে পড়ে যাচ্ছে। কাজেই আমি বলছি আপনি কোশ্চেন আওয়ার বাড়িয়ে আমাদের সুযোগ দিন। আপনি আমাদের অর্থাৎ সমস্ত সদস্যদের রাইটস্—এর কাস্টোডিয়ান কাজেই আমাদের সুযোগ দেবার জন্য দরকার হলে আপনি বিজনেস্ আওয়ার বাড়িয়ে দিন। আমরা যারা বাইরে থেকে অর্থাৎ গ্রামাঞ্চল থেকে প্রশ্ন দিচ্ছি সেগুলো হয়ত অনেকের কাছে ফিসক্যাল কমিটির মত বা অমুক-তমুকের মত ইম্পরটেন্ট না হতে পারে।

**মিঃ স্পীকার** ঃ আপনি একটি গুরুতর ব্যাপার বলছেন। আপনি এই ব্যাপার নিয়ে আমার ঘরে আসুন।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল** ঃ আমার কথা হোল আপনি এই ব্যাপারে লটারী করুন এবং লটারীতে যে সমস্ত প্রশ্ন উঠবে সেগুলি নিন অথবা বাই রোটেশন করুন এবং দেখুন কার কার প্রশ্ন কতবার পেয়েছে এবং এইভাবে আমাদের সকলকে চান্স দিন। আমি মনে করি এইভাবে করলে আমাদের সুবিধা হবে।

**মিঃ স্পীকার** ঃ আপনি যেটা বলছেন এটা খুব ভাববার কথা। আমি বুঝতে পারছি না। কেন আপনার প্রশ্ন উঠছে না। আমার হাতে এই ক্ষমতা রয়েছে আপনাদের কোশ্চেন দেখে এ্যাডমিট করে সেটা তুলে দেওয়া এবং তারপর পরপর সেগুলো নেওয়া। আমি সেইভাবেই কোশ্চেনগুলো নিচ্ছি। ৫ মিনিট করে একটা কোশ্চেনে নেবার কথা। আজকে ১৪টি প্রশ্ন নেবার কথা ছিল, ১২টি নিয়েছি। যাহোক, আমি দেখব কেন আপনার প্রশ্ন আসেনি।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল** ঃ আমি চাচ্ছি হয় এই ব্যাপারে লটারী করুন অথবা এটা প্রিভিলেজ কমিটিতে দিন।

**মিঃ স্পীকার** ঃ আপনি আমার ঘরে আসুন, আমি ব্যাপারটা দেখব। লটারীর কথা বলবেন না কারণ দেখা গেছে লটারী অনেক কেনা হয় কিন্তু নাম ওঠে না।

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষ** ঃ স্যার, আপনি দেখুন এতগুলো কোশ্চেন নষ্ট হয়ে গেছে।

**মিঃ স্পীকার** ঃ এ ব্যাপারে এখানে বসে কিছু বলা যাবেনা। আমাদের রুলস্ এ্যাড-ভাইসরি কমিটি রয়েছে তাঁদের সঙ্গে কথা বলে দেখব কি করা যায়। আমরা এ ব্যাপারে ইন-ডিফারেন্ট নই।

**শ্রীনেপালচন্দ্র রায়** ঃ মাননীয় স্পীকার মহাশয়, আমাদের তরফ থেকে একটা বক্তব্য আছে। বরাবর আমরা দেখে এসেছি এই যুক্তফ্রন্ট সরকার আসার আগে পর্যন্ত যে অপোজিশনের কোশ্চেনগুলো আগে থাকতো কিন্তু এখন দেখছি যে অপোজিশনের কোশ্চেনগুলো প্রায়ই থাকে না, দু এক দিন হয়তো থাকে।

**মিঃ স্পীকারঃ** অপোজিশনের কোশ্চেন এত কম এবং ওদের কোশ্চেন এত বেশী, কারণ আমি প্রত্যেকটি কোশ্চেন নিজে দেখি, দেখে আমি অবাক হয়ে যাই যে অপোজিশন কোশ্চেন দিচ্ছেন না কেন। এটা তো দেখতে হবে, রুল্‌স কমিটি যখন আছে, তখন এইরকম হবে কেন, সেইজন্য আই ক্যান য়্যাসিয়োর অল দি অনারেব্‌ল মেম্বার্স এদিক ওদিক করবার কোন উপায় নেই, সো লং এ্যাজ আই এ্যাম হিয়ার, কিছুতেই তা হয় না এবং হতে দেবো না। এবার শুনুন কালকের কথা। একসাইটমেন্টের মাথায় তখন যতীনবাবু একটা কথা বললেন, ওরা সকলে একসঙ্গে অনেক কিছু বললেন এবং এরাও সকলে একসঙ্গে অনেক কিছু বল্‌লেন, অনেক কিছু হলো; আমি তখন হাউসকে বলেছিলাম যে কে কি বল্‌লো না বল্‌লো সব তো দেখিনি বা সব শুনতেও পাই নি, সেইজন্য আমি বলেছিলাম ওটা পরে দেখবো। আমি কালকে প্রসিডিংস নিয়ে গিয়ে দেখেছি এবং আজকেও টেপ রেকর্ডার বাজিয়ে শুনেছি তখন বিভিন্ন দলের সদস্যরা ছিলেন। কথাটা উঠেছিল—মাননীয় মন্ত্রী যতীন চক্রবর্তী মহাশয় বলেছিলেন, 'আমি সব ঘেরাও করবো, শ্রমিকদের স্বার্থ বিরোধী যদি কিছু হয় তাহলে ঘেরাও করব' আর কথা উঠেছিল যে উনি এও বলেছেন যে ঘর পুড়িয়ে দেবো, আমি কিন্তু তখন সেটা শুনিনি। আমি টেপ রেকর্ডার বাজিয়ে দেখেছি, আপনাদের কাছে এটুকু খালি বলে দিচ্ছি যে যতীন বাবু বলেছেন যে 'ওয়ার্কারদের উপর যদি জুলুম করা হয় তাহলে আপনাদের ঘেরাও করা হবে। ওয়ার্কারদের ওপর যদি জুলুম করা হয় তাহলে তিনি সিদ্ধার্থ শংকর রায়ই হোন, পীযুষ মুখার্জীই হোন আমি মন্ত্রী হয়ে বলছি যে আমি দাঁড়িয়ে থেকে তাদের বাড়ি ঘেরাও করব'। তারপর বিজয় সিং নাহার মহাশয় বলেছেন "আমি এ সম্পর্কে প্রটেকশন চাইছি, উনি বলেছেন যে মন্ত্রী হয়ে আমি বাড়ী পুড়িয়ে দেবো"। তখন জ্যোতিবাবু বলেছিলেন, "না, উনি তা বলেন নি"। আমিও সেটা শুনিনি, আমি তখন বলেছিলাম 'বাড়ী ঘেরাও করবো বলেছেন'। তারপর যতীনবাবু বললেন, "আমি আবার বলছি, আমি এই কথা বলেছি—আমার সৎসাহস আছে, আমি কি বলেছি, আমি বলেছি এবং আবার বলছি বাড়ী আমি ঘেরাও করবো মন্ত্রী হয়ে"। আমি এই কথা বলেছি—আমি এ্যাট ওয়ান্স সেটা ডিসএ্যাপ্রুভ করেছি এবং আমি বলেছি যে মন্ত্রী আপনি ঐ রকম থ্রেটিং টোন এ্যাটিচুডে ইন্টীমিডেট করতে পারেন না। এটাও আমার ডিউটি আপনাদের জানানো যে উনি বাড়ী পুড়িয়ে দেব, এই কথা বলেন নি। সুতরাং আই থিঙ্ক এই সব আলোচনার আর দরকার নেই, যা হবার হয়ে গেছে, লেট আস বি ফ্রেণ্ডস্‌। ওঁরাও অনেক কথা বলেছেন কিন্তু এই সব আলোচনার দরকার নেই।

**শ্রী এস, এম, ফজলুর রহমানঃ** মাননীয় স্পীকার স্যার, আমি একটা ঘটনার কথা উল্লেখ করে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করিতে চাই। কি ভয়ানক মর্মান্তিক এবং বেদনাদায়ক সে কথাটা আমার কাছে মমতা ঘোষ লিখে পাঠিয়েছেন এটা পড়লেই সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয় এবং আপনারা বুঝতে পারবেন। ঘটনাটি হচ্ছে গত ২২।২।৭০ তারিখ সকাল ৯-৩০ মিঃ সময় ডায়মণ্ড-হারবার থানার অন্তর্গত মাধবপুর মৌজায় আবগারী অফিসের পূর্ব্বে ও রেলওয়ে লাইনের পশ্চিমে ২১।এ দাগে ৪৯ শতক জমি আছে, এবং আজ হইতে প্রায় তিরিশ হইতে পঁয়ত্রিশ বৎসর চাষাবাদ করিয়া আসিতেছি। কিন্তু গত ২২।২।৭০ তারিখে সকাল ১২টার সময় আমাদের উপরি বর্ণিত জমির উপর ডায়মণ্ডহারবার মার্কসবাদী কমিউনিস্ট পার্টির শ্রীঅজিত বোস, পুলিন মণ্ডল, দীনেশ কর্মকার, সুপ্রকাশ গুপ্ত, মুরারী চক্রবর্তী, জীতেন পাছাল, কানাই চক্রবর্তী, মিলন দত্ত, বিশ্বনাথ বোস, কালো হালদার এবং আরও অগণিত উন্মত্ত পার্টি সমর্থক লোক হঠাৎ লাঠি-সোটা মারাত্মক অস্ত্রশস্ত্র ও বোমা সমেত আমাদের জমির উপর বে-আইনীভাবে অনধিকার প্রবেশ করিয়া জোরপূর্ব্বক আমাদের আপত্তি সত্ত্বেও লালঝাণ্ডা পুঁতিরা দখল করিতে থাকে এবং আমাদের কোন আপত্তি শোনে না। সংবাদ পাইয়া আমার বড় ভাই দিবাকর ঘোষ আপত্তি জানাইতে গেলে উপরি বর্ণিত ব্যক্তিরা তাঁকে অকথ্য

গালাগালি দেয় ও মারের হুমকি দেখায় তখন আমার ভাই আইনের সাহায্যের জন্য ডায়মণ্ডহারবার থানায় যায় কিন্তু অতি দুঃখের বিষয় ডায়মণ্ডহারবার থানা হইতে কোন সাহায্যই হয় নাই।

ঠিক এই সময়ে আমরা দুই বোন নমিতা ঘোষ ও মমতা ঘোষ ঘটনাস্থলে যাই এবং আমাদের জমির উপর এই অনধিকার প্রবেশ ও জবর দখলের প্রতিবাদ করায় উপরিলিখিত ব্যক্তিরা ও হিংস্র জনতা হটাৎ আমার ছোট বোন নমিতা ঘোষকে মাটিতে ফেলিয়া কাঁচা বাঁশের লাঠি দিয়া নির্মমভাবে প্রহার করিতে থাকে এবং আমার প্রতি অগ্রসর হইলে এবং এই মর্মান্তিক হিংস্র বর্বরচিত দৃশ্য দেখিতে না পারিয়া থানায় ছুটিয়া যাই এবং থানার সাহায্য প্রার্থনা করি কিন্তু আমার করুন আবেদনেও পুলিশ অফিসাররা জানাইলেন তাঁদের অক্ষমতার কথা। আমি তখন যে কি মর্মান্তিক অবস্থায় ছিলাম তাহা প্রত্যেক জ্ঞানসম্পন্ন মানুষের অনুমেয়। আমি যখন থানায় ছুটিয়া আসি তখন বেশ কিছু জনতা থানায় ছুটিয়া আসে এবং পুলিশ অফিসারদের জানায় যে একটি মেয়েকে (নমিতাকে) মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির লোকেরা আমাদের জমির উপর বাঁশের খুঁটির সাথে গলায় দড়ি দিয়া টানিয়া তার তলপেটে ক্রমাগত লাথি মারিতে থাকে এবং কিছু লোক তার সারা দেহে বাঁশের কাঁচা লাঠি দিয়া ক্রমাগত মারিয়াই চলিয়াছে যদি পুলিশ নমিতা ঘোষকে উদ্ধার না করে তাহা হলে তার মৃত্যু সুনিশ্চিত। ইহাতে পুলিশ তাদের অক্ষমতার কথা বলে। কিন্তু জনতা যখন বেশ উত্তেজিত হইয়া ওঠে তখন দুইজন পুলিশ অফিসার নিজে কয়েকটি পুলিশ সহ ঘটনা স্থলে যাইয়া নমিতা ঘোষকে প্রায় সংজ্ঞাহীন অবস্থায় থানায় আনে এবং কেস্ লইয়া তাহাকে চিকিৎসার জন্য মহকুমা হাসপাতালে প্রেরণ করেন।

বর্তমানে নমিতার অবস্থা ভীষণ খারাপ সদর হাসপাতাল থেকে তাহাকে বাঙ্গুর হাসপাতালে স্থানান্তরিত করা হইয়াছে।

বর্তমানে মহাশয়ের নিকট আমার প্রার্থনা অনধিকার প্রবেশ, বে-আইনী জবর দখল, নারীর সম্মানহানী ও নারী লাঞ্ছনার জন্য প্রতিবাদ করিয়া এই অমানুষিক নারী নির্যাতনের যাহাতে শীঘ্র তদন্ত হয় তাহার আশায় আপনার নিকট আবেদন করিলাম। তার Word No. 11, Bed No. 33 এখানে তিনি এখন আছেন। তাঁর একমাত্র দোষ হল তারা কংগ্রেসকে সমর্থন করে সেজন্য এর প্রতি এরকম অন্যায় অবিচার চলেছে। এর প্রতি দৃষ্টি আকর্ষণ করবার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

**Shri A. M. Besterwitch :** On a point of privilege, Sir. The document is a part and parcel of the House. He has read out a document and when you have asked him to hand over it he has refused to hand over it. My submission is that either it should be sent to the Privilege Committee or it should be expunged.

**Mr. Speaker :** Mr. Besterwitch, I will look into the matter.

[2-20—2-30 p.m.]

**শ্রীবীরেন্দ্র নারায়ন রায় :** মাননীয় স্পীকার মহাশয়, মুর্শিদাবাদের সাম্প্রতিক দুঃখজনক অশান্তি সম্পর্কে গত কাল বিরোধী দলের নেতা যে সব অর্দ্ধসত্য এবং বিকৃত কথা বলেছেন সে সম্বন্ধে আমি কয়েকটি কথা বলতে চাই। তিনি বলেছেন মুর্শিদাবাদের অবস্থা এই রকম যে সেখানে ইমিডিয়েটলি মিলিটারি ডাকতে হবে এবং গত কাল ডেপুটী লিডার আবদুস সত্তারের বাড়ী নাকি লুঠ করা হবে উনি নাকি এই রকম খবর পেয়েছিলেন। স্যার, আমার বক্তব্য হচ্ছে ১৯৪৬, ১৯৫০ ১৯৬৪ সালে বাংলা দেশ, ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলে যে সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছিল তখনও মুর্শিদাবাদের লোক হিসাবে আমি গর্বীত ছিলাম এই জন্য যে সেখানে কোন অশান্তি হয়নি।

**শ্রীআবদুস সাত্তার :** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, উনি মেনশান করতে উঠেছেন কিন্তু ১৯৪৬ সালের কথা কেন তুললেন?

**মিঃ স্পীকারঃ** কথা হচ্ছে আপনাদের লিডার অফ দি অপোজিসান অনেক কথা বলেছেন আপনারাও অনেক কথা বলেছেন, উনিও আজকে অকারেন্সের কথা বলেছেন।

**শ্রীবীরেন্দ্র নারায়ন রায়ঃ** মুর্শিদাবাদে হরিপুর ও বহরমপুরে যে কয়েকটা বিচ্ছিন্ন ঘটনা হয়েছে তারজন্য মুর্শিদাবাদের লোক হিসাবে আমি লজ্জিত। কিন্তু এই কথা ঠিক নয় কয়েকটি বিচ্ছিন্ন ঘটনা ছাড়া যুক্তফ্রন্ট সরকারের আমলে বিভিন্ন গণশক্তি, জাগ্রত জনতা যখন জমিদার জোতদারদের জমি দখল করছে, তারা সঠিকভাবে এগিয়ে চলেছে তখন তাকে বিভ্রান্ত করবার জন্য কিছু হিন্দু মুসলমান সাম্প্রদায়িকতার জিগিড়তুলে কংগ্রেসের সঙ্গে হাত মিলিয়ে গণ্ডোগোল করছে। আমি তথ্য মন্ত্রীর কাছে অনুরোধ করবো তিনি পাবলিসিটি ভ্যান পাঠিয়ে পাবলিসিটি করুন কারা কারা এটা করছে। এবং কংগ্রেসী নেতা, মুসলিমলীগের নেতা এবং জনসংঘের নেতাদের গ্রেপ্তার করুন।

**শ্রীনিমাই চাঁদ মুর্মুঃ** মাননীয় স্পীকার মহাশয়, মালদহ জেলায় সাধারণ মানুষের স্বাভাবিক জীবন যাত্রার মান প্রায় বিপন্ন হয়ে পড়েছে। বিশেষতঃ বামুনগোলা, হবিবপুর এবং মানিকচক থানায় সেই সমস্ত এলাকাতে কংগ্রেসী লোকজন এবং সমাজ বিরোধী লোকেরা মার্কসিষ্ট কম্যুনিষ্ট পার্টির নাম ভাঙ্গিয়ে ক্ষেতে-খামারে, হাটে-বাজারে লুঠতরাজ করছে এবং সন্ত্রাস অরাজকতার ব্যাপকভাবে সৃষ্টি করেছে। বিশেষকরে মানিকচক থানায় ফ্লাড এফেকটেড পারসেন যারা তাদের বহুদিন আগে এস, বি, গ্রান্ট লোন এর টাকা দেবার কথা ছিল কিন্তু বার বার তাদের দিন দেওয়া হয় এবং সে ঋণ মোতাবেক টাকা না দেবার ফলে সাধারণ মানুষের মধ্যে বিক্ষোভ সঞ্চারিত হতে থাকে। তাদের ন্যায় সঙ্গত প্রাপ্য টাকা আদায়ের জন্য তারা সংগঠিত হয়ে বি, ডি, ওর অফিসের সম্মুখে যায় তখন দুস্কৃতকারীরা তাদের মধ্যে ঢুকে যাওয়ায় তারা অঘটন ঘটিয়েছে। সেখানে যে ফায়ারিং হয়েছে সে ফায়ারিং এর কোন যৌক্তিকতা ছিল না। সেই কারণে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী জ্যোতি বাবুর কাছে অনুরোধ করবো মালদহ জেলায় কম বেশী সর্ব্বত্র যে অরাজকতা দেখা দিয়েছে, যানবাহন বন্ধ হয়েছে, হাট বাজার বন্ধ হয়েছে, সেখানে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনার জন্য তিনি যেন তাড়াতাড়ি হস্তক্ষেপ করেন।

**শ্রীসরল দেবঃ** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মারফৎ স্বরাষ্ট্রমন্ত্রীর এবং ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে বারাসাত সহরের উপর হৃদয়পুরের দীপক দত্ত তারা দুই ভাই মাত্র ১ বিঘা ৫ কাঠা জমির মালিক তাও খাস জমি নয় সেটা মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির লোকেরা জবর দখল করেছে। সেই ভদ্রলোককে জেলা ম্যাজিষ্ট্রেটের কাছে পাঠিয়েছিলাম, জেলা ম্যাজিষ্ট্রেট অসহায়তার কথা ঘোষনা করেছেন এবং সহরের অতি নিকট 'ন'পাড়া বলে একটা জায়গা আছে সেখানে ১জন মুসলমানের ২১ বিঘা জমি আছে সে সম্বন্ধে ব্যক্তিগত ভাবে আপনার সঙ্গে দেখা করেছিলাম। যেগুলো চাষ হয়নি, ১০ ( ওয়ান বা টু ) হয়নি সেগুলো সম্বন্ধে জেলাশাসক বা এস, ডি, ও-কে বলতে গেলে প্রথম দিন ঘর ভেঙ্গে দিল, দ্বিতীয় দিন বলল, আমরা কি করব। এই যে অরাজক এবং অসহায় অবস্থা চলেছে সেই সম্পর্কে আপনার মারফত স্বরাষ্ট্রমন্ত্রী এবং ভূমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যাতে সেখানে ব্যবস্থা অবলম্বন করা হয়। সেখানে ময়নাগুড়ি বলে একটা জায়গা আছে সেখানে বহু মুসলমান আছে, কিন্তু বাইরে থেকে পার্টির লোক নিয়ে যেয়ে এই রকম অবস্থা সৃষ্টি করা হচ্ছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করব যেন দেশের স্বার্থে অবিলম্বে সেই দুস্কৃতকারীদের সেখান থেকে বের করে দেন এবং যাদের প্রকৃত জমি তাদের ফিরিয়ে দেন।

**শ্রীঅরুন সেনঃ** মাননীয় স্পীকার মহোদয়, আমি আপনার মারফত মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি যে বাংলাদেশে ভারতবর্ষের ধনকুবের বিড়লার হেড অফিস আছে। সেই বিড়লা ব্রাদার্সের

কর্মচারীরা তাদের সাধারণ দাবী-দাওয়া নিয়ে আন্দোলন করছিল। তাদের ধমক দেওয়ার জন্য এবং যুক্তফ্রন্টের উপর চাপ দেওয়ার জন্য গত কয়েকদিন আগে বিড়লা ব্রাদার্সের হেড অফিসের কোনটা উড়িষ্যায়,, কোনটা মহারাষ্ট্রে, কোনটা মধ্যপ্রদেশে রাতারাতি হটিয়ে ফেলা হয়েছে। তাছাড়া ওরিয়েন্ট পেপার মিলস, হিন্দুস্থান এ্যালুমিনিয়াম, হিন্দ মটরস ইত্যাদি কারখানার যে কারখানাগুলোর হেড অফিস বিড়লা ব্রাদার্সে ছিল সেখানে রাতারাতি হেড অফিস বন্ধ করে দিয়েছেন। কর্মচারীদের বলেছেন, এক মাসের মাইনে দিয়ে দেব, পরে ১লা মার্চ থেকে অন্য প্রদেশে গিয়ে সেখানে জয়েন করবে। বেঙ্গল ষ্টোরস বলে যে কারখানা আছে বিড়লা ব্রাদার্সের সেটা লক-আউট করেছে। এক কথায় কর্মচারীদের মধ্যে সন্ত্রাসের সৃষ্টি করেছে। তারা পশ্চিমবাংলায় এমন অবস্থা সৃষ্টি করতে চায় যাতে সাধারণ কর্মচারীদের দাবী-দাওয়া নষ্ট করতে পারে। এই যে বন্ধ করে দিয়েছে বা অন্য কোথাও নিয়ে গিয়েছে আমি যতদূর জানি তারা এই সম্পর্কে আলোচনা করেনি ইউনিয়নের সংগে। আমি শ্রমমন্ত্রী এবং শিল্পমন্ত্রীর কাছে বিশেষভাবে অনুরোধ করবো এইসব দুস্কৃতকারীদের যেন ক্ষমা না করা হয় এবং চাপ সৃষ্টি করে অবিলম্বে খোলার ব্যবস্থা করার জন্য।

**শ্রীনারায়ণ নস্কর ঃ** মাননীয় স্পীকার মহাশয়, একটা অতি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ২৪-পরগণায়, বিশেষ করে দক্ষিণ ২৪-পরগণার গ্রামাঞ্চলে রোজই ডাকাতি ঘটতে আরম্ভ করেছে। হাত বোমা, পাইপ গান নিয়ে ডাকাতরা বাড়ি বাড়ি আক্রমণ করছে। এইটা এত ব্যাপক হয়েছে যে, ক্যানিং থানায় দুজন ডাকাতই নিজেদের বোমা ফেটে মারা গিয়েছে, একজন মারা গিয়েছে জয়নগরে। গত রবিবার দিন একটা দোকানে হালখাতা হচ্ছিল, বাদল কয়ালের দোকানে, সেখানে গিয়ে কিছু দুস্কৃতকারী বোমা, পাইপ গান নিয়ে আক্রমণ করে। তারা বাদল কয়ালকে সাংঘাতিক রকম আক্রমণ করে এবং আরও লোক আহত হয়। এখন তারা গুরুতর আহত অবস্থায় হাসপাতালে আছে। তারা নাম জানে যারা আক্রমণকারী তাদের। কিন্তু বলতে সাহস পাচ্ছে না। আমি বলতে চাই, মাননীয় তথ্যমন্ত্রী শ্রীজ্যোতি ভট্টাচার্য্য সেদিন তিনি বাসন্তী থেকে ক্যানিং-এ ফিরছিলেন। ডাকাতির ঘটনা ঘটে গিয়েছে। যেহেতু ওঁরা নাকি জনদরদী মন্ত্রী জনগণের মন্ত্রী তাই ওঁদের জীবনের দাম অনেক বেশি হতে পারে। সুতরাং ডাকাতির স্থানে কোন ব্যক্তি না যেয়ে ৩০।৪০ জন পুলিশ মন্ত্রী মহাশয়ের আগে পিছে গার্ড দিয়ে তাঁকে পৌছে দেওয়ার ব্যবস্থা হয়েছে। ডাকাতি হয়েছে। হালখাতা হচ্ছে। ৫০।৬০ জন লোক উপস্থিত এই রকম অবস্থায়। এই অরাজকতা গ্রামাঞ্চলে হয়েছে। আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে গ্রামাঞ্চলে এ্যান্টি ডকোয়েটী ক্যাম্প করা হক। যে সমস্ত অপরাধী আছে, তা কংগ্রেস আমলেই হক বা যুক্তফ্রন্টের আমলেই হক তাদের গ্রেপ্তার করা হোক। বাদল কয়ালের দিকে লক্ষ্য রাখুন। যে মরতে চলেছে, জানে সমস্ত ডাকাতি কারা করেছে বলতে সাহস পাচ্ছে না, বাড়ী লুঠ হবে, পাছে তাদের আত্মীয় স্বজনের উপর হামলা হবে এই ভয়ে। এই জঙ্গলের রাজত্ব অন্তত বাংলাদেশের গ্রামাঞ্চলে ঘটছে।

[2-30—2-40 p.m.]

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে হাউস-এর মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল চাতরা পল্লীতে নন্দলাল Institute-এর মাধ্যমিক শিক্ষক ভানুদেব ভট্টাচার্য্য কম্যুনিষ্ট পার্টির সদস্য —মহাশয়কে কিছু গুণ্ডার লোক বোমার দ্বারা মারার চেষ্টা করে, কিন্তু অল্পের জন্য তিনি বেঁচে যান। এই ভদ্রলোক সেখানকার একটা স্কুল কমিটির নির্বাচনে ৮জন কম্যুনিষ্ট পার্টির সমর্থিত লোকেদের জিতিয়েছেন এবং মার্কসবাদী প্রার্থিদের হারিয়েছেন। এই ব্যাপারে পুলিশ একেবারে নিস্ক্রিয় হয়ে আছে। এই পুলিশ গত ১৮ তারিখে

শ্রমিকদের উপর লাঠি চালিয়েছে, ২১ তারিখে যুবকদের থানায় নিয়ে গিয়ে মেরে বেদম করেছে এবং ২১-২২ তারিখে জবরদখলকারী লোকেদের উপর লাঠি চার্জ করেছে। কিন্তু এটা দুর্ভাগ্যজনক যে তারা এই ব্যাপারে চুপ করে বসে আছে।

**শ্রীমনোরঞ্জন হাজরা ঃ** চাতরায় আমার বাড়ী, সেখানে এইরকম কোন ঘটনা ঘটেনি।

**মিঃ স্পীকার ঃ** এখানে কোন discussion নয় mention-এর কথা মাত্র হবে।

**শ্রীঅজিতকুমার বিশ্বাস ঃ** স্যার, আমরা প্রায় সংবাদ পত্রে দেখছি যে শহরে, গ্রামে এবং রেলের ইলেকট্রিক তার কাটা হচ্ছে। এই তার কাটার প্রশ্নে জনসাধারণের পক্ষ থেকে যখন প্রতিবাদ করতে যাওয়া হয়েছে চোরেদের সঙ্গে তখন তারা বন্দুক, বোমা ইত্যাদি দেখিয়ে ভয় দেখিয়েছে। তারা বলে যে এটা বেসরকারী তার কাটা হচ্ছে না। সরকারী তার কাটা হচ্ছে। এর ফলে শহরের বিভিন্ন রাজপথ অন্ধকার থাকায় চুরি, লুঠতরাজ, ছিনতাই হচ্ছে। ট্রেনের তার কাটার ফলে ট্রেন বন্ধ হয়ে যায়। আমি তাই আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকষণ করছি যে এই সমস্ত তার কাটা চোরেদের যাতে আটক করে ভাল ভাবে শাস্তি বিধান করা যায় তার ব্যবস্থা করা হোক।

**ডাঃ জয়নাল আবেদীন ঃ** স্যার, ঘটনাটা খুব করুণ ঘটনা। আপনি জানেন হুগলী জেলায় হরিপাল থানায় দ্বারহাটা গ্রামে নারাণপ্রসাদ দত্তের বাড়ী কাল থেকে ঘেরাও হয়ে আছে। এদের বাড়ীর মেয়েরা বেরোতে পারছে না। গত ২৬ তারিখে ৩ বিঘা জমির আলু নিয়ে গেছে। সে থানায় যেতে পারছে না। ম্যাজিষ্ট্রেটের কাছে গেছে কিন্তু ম্যাজিষ্ট্রেট অসহায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা ব্যাপার, আমাদের এখানে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় আছেন, আমাদের পশ্চিম দিনাজপুরে গঙ্গারামপুরের চালন সেখানে ছাত্ররা ন্যায্য ধর্মঘট করেছে, সেখানে ৭।৮ বছরের ছেলেরা অবস্থান ধর্মঘট করেছে। সেখানে হেডমাষ্টার নিজে এবং অন্যান্য শিক্ষকরা মারপিট করেছে। ছাত্রদের উপর যে অত্যাচার হয়েছে তার প্রতিকার চাই। আপনারাত গণতন্ত্রের কথা বলেন এবং বলেন যে গণতন্ত্রে ধর্মঘটের অধিকার আছে কিন্তু সেই ধর্মঘট যদি আপনাদের স্বার্থের বিরুদ্ধে যায় তখনই তাদের উপর আপনারা চড়াও হন। আমি শিক্ষামন্ত্রীর কাছে এই আবেদন রাখছি তিনি যেন এই ঘটনা তদন্ত করে দেখেন, এখানে ৭।৮ বছরের ছেলেদের উপর উৎপীড়ন করছে।

**শ্রীজগদীশচন্দ্র সিংহ ঃ** মিঃ স্পীকার, স্যার, একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৫ই ফেব্রুয়ারী রাত্রে কাঁদি ছাত্র পরিষদের সম্পাদক শ্রীতমাল দেব, তার বাড়ীতে সি, পি, এম সমর্থক কয়েকজন লোক, প্রায় জনা আষ্টেক হবে, তারা গিয়ে তার মাকে, তার ভাইকে, তার বোনকে অত্যন্ত গুরুতরভাবে আঘাত করেছে এবং এই আঘাতের ফলে তমাল দেবের মা, ভাই ও তার বোন এই তিনজনকে হাসপাতালে পাঠিয়ে দেওয়া হয়। ১৫ই ফেব্রুয়ারী রাত্রে পুলিশকে থানায় জানান হয়েছে। তখন কাঁদি থানার ও, সি, জবাব দিয়েছে যে আহতদের বয়ে থানায় নিয়ে আসুন তবে কেস গ্রহণ করবো নইলে কেস গ্রহণ করবোনা। তারপর ১৬ তারিখ সকাল বেলায় ঐ সি, পি, এম-এর লোকেরা হাসপাতালে গিয়ে হাসপাতালের সাবডিভিশনাল মেডিক্যাল অফিসারের উপর জোর জুলুম করে, এবং তাদের ইমিডিয়েটলি ডিসচার্জ করে দিতে বলে। এবং তাঁকে রিপোর্ট দিতে বলা হয় যে তাদের কোন গুরুতর আঘাত ছিল না, মাইনর ইনজুরিস বলে রিপোর্ট দিতে জুলুম করে। তারপর কাঁদি মহকুমার এবং কাঁদি শহরের অন্যান্য জনসাধারণ যখন এর বিরুদ্ধে প্রতিবাদ করে এবং সেই লোকেদের ধরবার জন্য যখন পুলিশের উপর জোর করে তখন কাঁদির এস, ডি, পি, ও, সেই সব দুষ্কৃতকারীদের ধরে নিয়ে তাদের তার বাড়ীতে চা জলখাবার খাইয়ে আপ্যায়ন করে। স্যার, পুলিশকে যদি নিজেদের দলীয় স্বার্থে কাজ করান তাহলে কি করে হবে?

**মিঃ স্পীকার ঃ** We have got to take action.

**শ্রীজগদীশ চন্দ্র সিংহ ঃ** কাঁদির একটা সংবাদপত্রে এই সংবাদ বেরিয়েছে। এই সংবাদ-পত্রও আমি আপনার কাছে দিচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** ঐ সব পয়েন্টগুলি আমাকে দিন। লোকের যেসব অসুবিধা আছে তা নিবারণ করবার চেষ্টা করতে হবে।

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** স্যার, আপনি বলেছেন যে সুরাহা করবেন। মন্ত্রীরা কি আপনার কথা শুনবে?

**মিঃ স্পীকার ঃ** আমাদের কাজ আমরা করবো, মন্ত্রীদের কাজ তাঁরা করবেন।

## General Discussion on Budget

[2-40—2-50 p.m.]

**শ্রীতরুনকান্তি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বাজেট সম্বন্ধে আলোচনা করতে এখানে উঠেছি, একটা কথা বলতে গেলে এইকথাই বলা চলে একটা দেউলিয়া সরকার সমগ্র দেশকে দেউলিয়া করবার জন্য ষড়যন্ত্র করছে, তারই রূপ ফুটে উঠেছে এই বাজেটের মধ্য দিয়ে। পশ্চিমবঙ্গের ইতিহাসে ৪০ কোটি টাকার ডেফিসিট আজ পর্য্যন্ত কখনও হয় নি। অতএব সেদিক থেকে বলা চলে সরকার নিশ্চয়ই একটা ইতিহাস রচনা করতে চলেছে। ৪০ কোটি টাকার বেশী ডেফিসিট পশ্চিমবাংলায় ওঁরা যদি দেখাতে পারতেন অন্যান্য কাজের জন্য পশ্চিমবাংলার উন্নতির জন্য তারা এই ডেফিসিট বাজেট ধরেছেন তাহলে আমরা বুঝতাম যে তাদের এই কাজের মধ্যে কিছুটা যুক্তি আছে। কিন্তু আমি আপনার কাছে দেখাব ওপেনিং ব্যালেন্স যেখানে ছিল ১৫ কোটি টাকা, সেখানে আমরা দেখতে পাচ্ছি সেটা সম্পূর্ণ মুছে গেছে। অন্য দিকে স্যার, যদি আপনি দেখেন তাহলে দেখবেন সমাজ কল্যাণমূলক কোন কাজ এই বাজেটের মধ্যে নাই। বা যেটুকু আগে ছিল, তা আগেকার চেয়ে কমে গেছে। আমাদের এই পশ্চিমবাংলায় যুক্তফ্রন্ট সরকার যে বাজেট পেশ করেছেন তাতে আমি দেখতে পাচ্ছি যে পুলিশ খাতে তাঁরা ব্যয় বরাদ্দ বৃদ্ধি করেছেন। যেখানে পুলিশ খাতে ব্যয় বরাদ্দ ছিল ১৯ কোটি ৫৮ লক্ষ টাকা, ১৯৬৮-৬৯ সালে, এবারকার বাজেটে ব্যয় বরাদ্দ ধরেছেন ২৫ কোটি ২১ লক্ষ ৮৯ হাজার টাকা। পুলিশ খাতে আমরা দেখতে পাচ্ছি ৬ কোটি টাকার মত বৃদ্ধি হয়েছে। আবার তাঁরা বলছেন জনকল্যাণমূলক সরকার আমরা গঠন করবার চেষ্টা করছি। অন্য দিকে আমরা দেখছি সারা দেশে আইন শৃঙ্খলা বলে কোন বস্তু নেই। আর এদিকে পুলিশ খাতে খরচ বৃদ্ধি করছেন। আজকে আমরা দেখছি রাহাজানি, খুন, জখম, অত্যাচার, পরের জমি দখল সম্পূর্ণ অরাজকতা সৃষ্টি হয়েছে। আজকে পরিষ্কার করে আপনাকে জানাব যে জিনিষ তারা করেছেন তারাই আবার পুলিশের খরচ বাড়াচ্ছেন। এবং সেই পুলিশকে দিয়ে কোন বিশেষ দলের স্বার্থ সিদ্ধি করবার জন্য তারা কাজ করিয়ে নিচ্ছেন। অন্য দিকে আমরা দেখি সমস্ত প্রকারের ডেভালাপমেন্টের কাজ প্রায় বন্ধ হয়ে গিয়েছে। গত এক বছরের মধ্যে পশ্চিম বাংলার মধ্যে এক মাইল রাস্তাও হয়নি, একটা নতুন স্কুলও হয়নি, একটা নতুন হাসপাতাল হয়নি, একটা নতুন ইরিগেশান স্কীমও নেওয়া হয়নি, একটা নতুন ব্রীজ তৈরী করতে পারেন নি। কিন্তু খরচা তারা বাড়িয়ে চলেছেন। এবং করের বোঝা বৃদ্ধি করবার নিশ্চয়ই পরে চেষ্টা করা হবে। আমি এখানে জানাব আপনি যদি স্যার, দেখেন তাহলে দেখতে পাবেন যে ১৯৬৯-৭০ সালে ক্যাপিটাল Outlay on Irrigation, Navigation, Embankment and Drainage জন্য খরচ ধার্য করা ছিল ১ কোটী ৫৩ লক্ষ ৮৮ হাজার টাকা আর ১৯৭০-৭১ সালে বাজেটে ধরা হয়েছে ৪৮ কোটী ৪২ লক্ষ ৪৭ হাজার টাকা। ইরিগেশান যেখানে ছিল ১॥ কোটী টাকার বেশী খরচ সেখানে তারা এবার

বাজেটে ধরেছেন মাত্র ৪২ লক্ষ টাকা। পুলিশের খাতে তারা ৬ কোটী টাকা খরচ বাড়ালেন আর ইরিগেশান এ্যাণ্ড ড্রেনেজ খাতে তারা ১ কোটি টাকা কমালেন। এই হচ্ছে জনকল্যাণমূলক সরকারের পরিচয়। আমরা দেখতে পাচ্ছি যে Non-Commercial Irrigation খাতে গত বছর তাঁরা খরচ করেছিলেন ৪৭ হাজার টাকা, এবার সেখানে ধরেছেন ৪২ হাজার টাকা। তাঁরা আরও খরচ কমিয়ে দিয়েছেন Public works খাতে—রাস্তাঘাট ইত্যাদিতে ১৯৬৯-৭০ সালে তাঁদের ব্যয় বরাদ্দ ছিল ৮ কোটী ৫ লক্ষ ৪৭ হাজার টাকা, এবার সেখানে দেখতে পাচ্ছি ১৯৭০-৭১ সালে ধার্য হয়েছে ৫ কোটী ৯২ লক্ষ টাকা। দু-কোটী টাকার উপর খরচ তাঁরা কমিয়ে ধরেছেন। নিশ্চয়ই এসব জনকল্যাণমূলক কার্য্যে—রাস্তাঘাট নির্মান, Irrigation ইত্যাদি ব্যাপারে তাঁরা খরচ কমিয়ে পুলিশের খরচ বাড়িয়ে দিয়েছেন। কাজেই সঙ্গে সঙ্গে খুন, জখম, চুরি, ডাকাতি, রাহাজানি ইত্যাদি বাড়বে। তারপর Calcutta Development Scheme সম্বন্ধে দেখুন। বাংলাদেশের প্রাণকেন্দ্র যে কলকাতা সহর, সেই প্রাণকেন্দ্র কলকাতাকে যদি আমরা না বাঁচাতে পারি, তাহলে বাংলাদেশকেও আমরা বাঁচাতে পারবো না। ডাঃ বিধানচন্দ্র রায় থেকে আরম্ভ করে প্রত্যেক বড় বড় মনীষী তাঁরা এই প্রাণকেন্দ্র কলকাতাকে রক্ষা করবার জন্ম অপ্রাণ চেষ্টা করে গেছেন। সেই Calcutta Development Scheme-এর ব্যয় বরাদ্দ গত বছরের তুলনায় এই ১৯৭০-৭১ সালে কমে গেল প্রায় দু-কোটী টাকা। এইভাবে আমি একটীর পর একটী করে আপনাকে দেখিয়ে দেব—কিভাবে এই জনদরদী সরকার জনকল্যাণমূলক কাজের ব্যয় বরাদ্দ এবার কমিয়ে দিয়েছেন। তারপর Community Development Project ও N. E. S. সম্পর্কে ব্যয় বরাদ্দ লক্ষ্য করুন। গ্রামীন উন্নয়ণের জন্য, কৃষির উন্নয়ণের জন্য এগুলি গুরুত্বপূর্ণ জিনিষ—আমাদের গ্রাম বাংলাতে এই সব development project-এর মাধ্যমে সাধারণ মানুষ এগিয়ে এসে সরকারের সঙ্গে সহযোগিতা করে উন্নয়নের জন্য, সেখানে আমরা দেখতে পাচ্ছি ১৯৬৯-৭০ সালে বরাদ্দ ছিল ১৫ লক্ষ ২৯ হাজার টাকা। আর এবার এই জনকল্যাণকামী সরকার বরাদ্দ করলেন ১১ লক্ষ ৩০ হাজার টাকা—deficit হয়ে গেল, কমিয়ে দিলেন ৪ লক্ষ টাকার উপর। তারপর স্বাস্থ্যের কথা সবাই জানেন। এখানে T. B. ও অন্যান্য অসুখে বহুলোক ভোগে তা সবাই আমরা জানি। আমরা ভেবেছিলাম মেডিকেল সম্পর্কে তাঁরা বরাদ্দ বাড়াবেন। কিন্তু দেখতে পাচ্ছি মেডিকেল খাতে বরাদ্দ কমে গেল। পাব্লিক হেল্থে যেখানে বরাদ্দ ছিল ১০ কোটী ৯৫ লক্ষ টাকা ১৯৬৯-৭০ সালে, এবার ১৯৭০-৭১ সালে সেই বরাদ্দ কমে গিয়ে দাঁড়ালো ১০ কোটী ৫ লক্ষ টাকা অর্থাৎ ৯০ লক্ষ টাকা তাঁরা কমিয়ে দিলেন। তারপর Greater Calcutta Milk Supply Scheme এর কথা সবাই জানেন। আমাদের কলকাতা সহরের ছোট ছোট শিশুরা ভাল খাঁটি দুধ পায় না। তার জন্ম কল্যাণীতে এই Milk Supply Scheme যাতে সাফল্যমণ্ডিত হয়, সেখান থেকে ভাল দুধ এসে দেশের ভবিষ্যৎ নাগরিকরা শিশুরা পুষ্টিলাভ করে বেড়ে উঠুক, ভাল স্বাস্থ্য লাভ করতে পারবে তার জন্য এটা করা হয়েছিল। কিন্তু এখানে আমরা কি দেখতে পাচ্ছি? ১৯৬৯-৭০ সালে বরাদ্দ ছিল ১৪ লক্ষ ২৫ হাজার টাকা—এই Milk Supply-এর জন্য এবার সেখানে deficit হয়ে গেল কয়েক লক্ষ্য টাকা; এই Milk Supply Scheme-এর জন্ম বরাদ্দ হলো মাত্র ৮ লক্ষ ৫২ হাজার টাকা। এইভাবে তাঁরা জনকল্যাণ করছেন! আমি বলতে চাই—একদিক দিয়ে তাঁরা অত্যাচার করছেন, অনাচার করছেন, আর অন্যদিকে জনকল্যণমূলক সমস্ত কাজ বন্ধ করে দেশের অকল্যাণ ডেকে আনছেন। স্যার, আমি আপনাকে দেখাবো এই Agriculture সম্পর্কে। আমরা সবাই জানি কৃষির উন্নতি করা আমাদের দেশে কত দরকার। পশ্চিমবাংলা একটা ঘাটতি এলাকা একথা আমরা সবাই জানি। এখানে যদি আমরা কৃষির ফলন বৃদ্ধি করতে পারি, তাহলে জিনিষপত্রের দামও কমে যাবে। সাধারণ মানুষ, দরিদ্র মধ্যবিত্ত মানুষের উপকার হবে। তাই চেয়েছিলাম কৃষির উপর জোর দেওয়া উচিত। সেখানে দেখতে পাচ্ছি ১৯৬৯-৭০ সালে কৃষির জন্য বরাদ্দ ধরা হয়েছিল ১৭ কোটি ৮৪ লক্ষ ৭২ হাজার টাকা।

কিন্তু এবার ১৯৭০-৭১ সালে ধার্য্য করা হয়েছে মাত্র ১৬ কোটী ৫৯ লক্ষ টাকা অর্থাৎ বরাদ্দ কমিয়ে দেওয়া হয়েছে এক কোটীর উপর। তারপর Animal Husbandry-র বরাদ্দ ছিল ২ কোটী ৫৩ লক্ষ টাকা, সেই বরাদ্দ এবার আরো কমিয়ে দেওয়া হয়েছে। তারপর দেখুন Industry—পশ্চিম বাংলার বেকার সমস্যা দূর করতে গেলে একমাত্র দরকার হচ্ছে নূতন নূতন শিল্প স্থাপন। ছোট শিল্প, মাঝারি শিল্প ও অন্যান্য কুটীর শিল্প স্থাপন প্রয়োজন। বড় বড় শিল্প নেওয়ার দরকার নাই। সেখানেও দেখছি এই Industry-র ব্যয় বরাদ্দ কমান হচ্ছে; আর অন্য দিকে পুলিশের ব্যয় বাড়ানো হচ্ছে।

[2-50—3-25 p.m.]

কুটিরশিল্পের যেকথা সেদিন প্রফেসর শম্ভু ঘোষ বলেছিলেন আমি তাঁর সঙ্গে সম্পূর্ণ একমত যে, পশ্চিমবাংলার বেকার সমস্যা দূর করতে গেলে ছোট এবং মাঝারী কুটির শিল্প ছাড়া উপায় নেই, কারণ জমির উপর যে চাপ পড়েছে সেই চাপ যদি আমাদের কমাতে হয় তাহলে আজকে আমাদের কুটির শিল্প ছাড়া উপায় নেই কিন্তু সেইজন্য বিরাট ব্যয় বরাদ্দ বেড়েছে মাত্র ১১ হাজার টাকা। এই সরকারকে মাল্য দেয়া উচিত বলে আমি মনে করি। আপনাকে আমি দেখাব পাব্লিক ওয়ার্কসে যেখানে ছিল ১১ কোটি ২১ লক্ষ টাকা সেখানে খরচ কমিয়ে করেছেন ১০ কোটি ২৪ লক্ষ টাকা। এছাড়া মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার কাছে জানাব যে সমস্ত কল্যাণমূলক স্কীমে টাকা ধার্য ছিল তার অনেকগুলিতেই তাঁরা খরচ করতে পারেননি। যেমন ধরুন, প্রাইমারী এডুকেসন এণ্ড সেকেণ্ডারী এডুকেসন ফর গার্লস্, টিচারস্ ট্র্যাকমডেসন এবং একস্প্যানসন অব এডুকেসন ইন সুন্দরবন এই খাতে আমাদের ব্যয়বরাদ্দ ছিল গত বৎসর ১ কোটি ৩২ লক্ষ টাকা। আমাদের দেশে যেখানে শিক্ষা বিস্তারের এত দরকার, যেখানে সুন্দরবনের উন্নয়নের জন্য এত জিনিস করা দরকার সেখানে ১ কোটি ৩২ লক্ষ টাকা পেয়েও ৮৪ লক্ষ টাকা ফেরৎ চলে গেল। আমাদের দেশে দরিদ্রের সংখ্যা অত্যন্ত বেশী একথা আমরা সকলেই বলে থাকি। ওঁরা একটা স্কীম করেছিলেন যে দরিদ্র যারা ছোট ছোট ছেলে মেয়ে রয়েছে তাদের বিনামূল্যে পুস্তক সরবরাহ করা হবে কিন্তু অত্যন্ত দুঃখের কথা, লজ্জার কথা যে সেই খাত থেকে ৯ লক্ষ টাকা ফেরৎ চলে গেল অথচ ওঁরা বলেন যে ওঁরা জনকল্যাণমূলক কাজ করছেন, দরিদ্রের সরকার। তারপরে আপনাকে জানাব স্বাস্থ্য খাতে টি, বি., ম্যালেরিয়া, বসন্ত প্রভৃতি দূর করার জন্য এবং পোষ্ট গ্রাডুয়েট মেডিকেল রিসার্চের জন্য ১ কোটি ২০ লক্ষ টাকা ধার্য করা হয়েছিল। আপনি জানেন একবার একটা রিপোর্ট বেরিয়েছিল যে আমাদের দেশের দরিদ্র ছেলে-মেয়েরা পুষ্টিকর খাদ্য খেতে পায় না বলে তাদের শতকরা ৪০ জন টি. বি-তে আক্রান্ত হয়ে পড়েছে—সেটা দূর করবার জন্য যেখানে ১ কোটি ২০ লক্ষ টাকা ধার্য ছিল সেখানে দেখতে পাচ্ছি এই অপদার্থ সরকার খরচ করেছেন মাত্র ৪৩ লক্ষ টাকা। এর জবাব দিতে হবে সারা বাংলাদেশের মানুষের কাছে যে টাকা পেয়েও তারা জনকল্যাণমূলক কাজে খরচ করেন নি। অথচ বলবার সময় বলেন ভারত সরকার টাকা দিচ্ছে না, তাই খরচ করতে পারছি না কিন্তু আমরা দেখছি যেখানে ভারত সরকারের কোন প্রশ্ন নেই, যেখানে আমরা নিজেরা বসে এই ব্যয়বরাদ্দ মঞ্জুর করেছি সেখানে সেই টাকা খরচ না করে ফেরৎ দিয়ে দিয়েছেন জনকল্যাণমূলক কাজ বন্ধ করে। আপনি জানেন স্বর্ণশিল্পীদের সাহায্য করার জন্য বরাদ্দ ছিল ৮ লক্ষ ১৬ হাজার টাকা কিন্তু আমরা দেখতে পাচ্ছি এই টাকার মধ্যে স্বর্ণশিল্পীদের সাহায্য দেয়া হয়েছে মাত্র ৫০ হাজার টাকা। এই করে তারা স্বর্ণশিল্পীদের হাতে রাখতে চান। আমি আপনাকে দেখাব একটা একটা করে যে কিভাবে তারা কাজ করে চলেছেন। পুলিশের কথা আমি বলেছি যে ৬ কোটি টাকা খরচ বাড়িয়েছেন কিন্তু কলকাতা শহরে গ্র.প ক্ল্যাস হয়েছে ৪০টা এটা পুলিশ রিপোর্টে আমরা পেয়েছি এবং কলকাতা শহরে মার্ডার হয়েছে ৬৭টা গত বৎসর যেখানে হয়েছিল

৫২টা। কাজেই আমি বলব পুলিশ কি রাখা হয়েছে কেবল জ্যোতিবাবুদের সেলাম করার জন্য, না একট বিশেষ দলকে সাহায্য পুষ্ট করবার জন্য ? আজকে আমি বলব কলকাতা শহরের যে অবস্থার কথা আমি বললাম তার চেয়ে গ্রামের অবস্থা আরো অনেক খারাপ। গতকল্য মাননীয় উপমুখ্যমন্ত্রী মহোদয় যে ফিগার দিয়েছেন সে ফিগার হয়ত আমরা মানি না, কারণ আমাদের কাছে যে খবর রয়েছে তাতে তার চেয়ে অনেক বেশী লোক খুন, আহত হয়েছে। কিন্তু তবুও আমি যদি তর্কের খাতিরে ধরে নিই যে তাঁর কথা ঠিক তাহলে দেখতে পাচ্ছি যে ২৩৭টি ঘটনা ঘটেছে ধান লুঠের সংঘর্ষ ও ধান কাটার ব্যাপার নিয়ে যা আজ পর্যন্ত বাংলাদেশে কখন ঘটেনি, সারা ভারতবর্ষের জন্য কোন জায়গায় হয়নি কেরলেও যুক্তফ্রন্ট সরকার রয়েছে, কিন্তু সেখানেও খুন খারাপ হয়নি। এই ২৩৭ জনের মধ্যে দেখতে পাচ্ছি ২৫জন খুন হয়েছে, ৫২৬জন লোক আহত হয়েছে বলছেন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা উপমুখ্যমন্ত্রী শ্রীজ্যোতি বসু। আজকে তাই আমি আপনাদের কাছে বলতে চাই যে আমাদের পশ্চিমবাংলাকে যে অবস্থায় নিয়ে এসেছেন তাতে করে এটুকু বলতে পারি যে পশ্চিমবঙ্গের মানুষের জীবনকে ওঁরা অসহনীয় করে তুলেছেন। আমাদের দেশে শিল্পের ব্যাপারে যদি দেখেন তাহলে দেখতে পাবেন যে ওঁরা এত বড় পদার্থবান পুরুষ যে ১৭টি শিল্প আণ্ডারটেকিং আছে সরকারের হাতে এবং এই ১৭টি আণ্ডারটেকিং শিল্পে ওঁরা গত বছর ১ কোটি ৯২ লক্ষ টাকা লোকসান দিয়েছেন। এবং এই বছরের বাজেটে ওঁরা ধরে নিয়েছেন যে ২ কোটি ৩ লক্ষ টাকা লোকসান হবে, কত বড় আশ্চর্য্যের কথা ভেবে দেখুন স্পীকার মহোদয়। শিল্প চলছে, লোকসান যদি হয়ে থাকে তাহলে সেটা পরের বছরে বলবেন লোকসান করব না এমনভাবে সুরু করবেন, কিন্তু দেখে আশ্চর্য্য হয়ে গেলাম যে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের টাকা নিয়ে তাঁরা ২ কোটি ৩ লক্ষ টাকা ধরে রেখেছেন লোকসানের জন্য খরচ বেড়ে যাবে বলে। এর চেয়ে বেশী লজ্জাকর কথা আর কিছু হতে পারে বলে আমি মনে করি না। তাই আজকে আমি বলতে চাই যে পশ্চিমবঙ্গের শিল্পের অবস্থার কথা আপনারা সবাই জানেন এবং বেকার সমস্যা যেখানে ১৯৬৯ সালের গোড়ার দিকে ছিল ৩।। লক্ষের মত সেখানে আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ফিগার অনুযায়ী তা বেড়ে গিয়ে ৫ লক্ষে দাঁড়িয়েছে। আমি এই কথা বলতে চাই যে গত ১৬ বছরের মধ্যে প্রতি বছর পশ্চিমবঙ্গে ১১৬টি করে নূতন শিল্প, কলকারখানা গড়ে উঠেছে। কিন্তু গত বছর রিসেসান কেটে যাওয়া সত্বেও সারা ভারতবর্ষে নূতন করে শিল্পোদ্যোগ হওয়া সত্বেও পশ্চিমবঙ্গে নূতন শিল্প হয়নি এবং যে শিল্প চালু ছিল সেই শিল্প বন্ধ হয়ে যাওয়ার জন্য যারা কাজ করে খেতেন, দুটি হাতে শ্রম করে যারা রোজগার করে খেতেন ৮০ হাজার লোক, তারা আজকে বেকার হয়ে গেছেন। ৮০ হাজার লোক বেকার হয়ে যাওয়া মানে আরো ৪ লক্ষ লোক বেকার হয়ে গেছেন। যতীনবাবু মন্ত্রী হ'য়েছেন, তিনি হয়ত হাসতে পারেন, কিন্তু প্রশ্ন হচ্ছে এই ৮০ হাজার লোককে বেকার করে দিয়ে আপনারা কি শ্রমের কল্যাণ করছেন ? আজকে সেইজন্য আমি বলতে চাই স্পীকার মহোদয়, এই বাজেটের মধ্যে একদিকে আমরা দেখতে পাচ্ছি কোন রকম উন্নয়নমূলক কাজ তাঁরা এখন করেন নি, অন্যদিকে দেখা যাচ্ছে যা কাজ করেছেন তাও অকল্যাণ ছাড়া কোন কল্যাণ করতে পারে নি এবং ভারত সরকার সম্বন্ধে তাঁরা যে কথা বলেন সেটা আপনাদের জেনে রাখা উচিত তাঁরা যে বাজেট করেছেন তার মধ্যে ১১৩ কোটি টাকা ভারত সরকার দেন—আমি মনে করি এই ১১৩ কোটির জায়গায় ২১৩ কোটি টাকা পাওয়া যেত তাহলে নিশ্চয়ই ভাল হত কোন সন্দেহ নেই। কিন্তু পশ্চিমবঙ্গের সমস্যা এবং বেকারের সমস্যা আজকে যে অবস্থায় এসে দাঁড়িয়েছে তাতে করে এই সরকার যদি তাঁদের সঙ্কীর্ণ দলীয় দৃষ্টিভঙ্গী ত্যাগ করে এমনভাবে কাজ করতে পারতেন তাহলে দেশের মানুষের যে অসুবিধা রয়েছে, যে সমস্যা রয়েছে সেটা দূর হত। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি ? তাঁরা প্রতিটি কার্য্যে তাঁদের সঙ্কীর্ণ দলীয় রাজনীতির মধ্য দিয়ে চলবার চেষ্টা করছেন এবং তার ফলে আজকে পশ্চিমবাংলার অবস্থা যা হয়েছে তাতে যদি এই সরকার আরো কিছুদিন ধরে এইভাবে

চালিয়ে যায় তাহলে ৮ বছর লাগবে এই পশ্চিমবাংলার মানুষকে ঠিক সামলে এনে অগ্রগতির পথ খুলে দিতে। তাই আজকে আমি আপনার মারফৎ এই হাউসের প্রতিটি সদস্যের কাছে আবেদন জানাব যে এই সরকারের যে অন্যায় সেই অন্যায়ের বিরুদ্ধে আপনারা দাঁড়ান, যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে ঘুরে দাঁড়ান। পশ্চিমবঙ্গে যে উদ্বাস্তু রয়েছে, গ্রামে ভূমিহীন যে কৃষক, মজুর রয়েছে, লক্ষ লক্ষ যে বেকার যুবক ভাই রয়েছে তাদের জন্য আমি আপনাদের কাছে আবেদন জানাব যে আপনারা যদি আজকে এইভাবে সরকার চালান তাহলে পশ্চিমবাংলা দেউলিয়া হয়ে যাবে, পশ্চিমবঙ্গের সর্বনাশ হয়ে যাবে কোন সন্দেহ নেই, আপনারা এপথ থেকে সরে আসুন। তাই আমি বাজেটের প্রতি ধিক্কার জানিয়ে আপনাদের কাছে আবেদন জানাব যে আপনাদের সুমতি ফিরে আসুক এবং দেশের দশের কল্যাণ করবার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, ৩২ দফা কর্মসূচী রূপায়ণ করবার জন্য যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেটা আপনারা পালন করুন, দেশের কল্যাণ করুন, আমরা আপনাদের সঙ্গে থাকবো।

**(At this stage the House was adjourned for 20 minutes)**

**(After Adjournment)**

[3-25—3-35 p.m.]

**শ্রীযামিনীভূষণ সাহা :** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের বিরোধীপক্ষ থেকে কিছুক্ষণ আগে তরুনবাবু বলে গেলেন সারা ভারতবর্ষের মধ্যে আমাদের যে বাজেট সরকারের পক্ষ থেকে পেশ করা হয়েছে তাতে নাকি প্রতিয়মান হয়েছে এই সরকার দেউলিয়া সরকার। স্যার, এ সম্পর্কে একজন সাহিত্যিকের একটা ছোট্ট গল্প মনে পড়লো। সেটা হচ্ছে, একটি দপ্তরে একজনকে কাজে নেওয়া হয়েছে—তাকে নেওয়া হয়েছে এ্যাপ্রেনটিস হিসাবে। স্যার, আপনি জানেন, এ্যাপ্রেনটিস মানে ঘরের খেয়ে বনের মোষ তাড়ানো। তাকে বড়বাবু প্রতিশ্রুতি দিলেন ৬ মাস পরে তোমার চাকরি পাকা হবে, টাকা পয়সা পাবে। কিন্তু ৬ মাস বাদে দেখা গেল বড়বাবুর শালাকে সেই জায়গায় নিয়োগ করা হয়েছে। কাজেই তাকে আর নিয়োগ করা হল না। তারপরে বড়বাবু তাকে সান্ত্বনা দিয়ে বললেন যে এর পরের বারে তোমার চান্স হবে। ৬ মাস পরে দেখা গেল বড়বাবুর ভগ্নিপতি সেখানে কাজ পেলেন, তার ভাগ্যে এ্যাপ্রেনটিসশিপ থেকে আর পাকা চাকরি মিললো না। তারপরে কিছুদিন বাদে তাকে বলা হল তুমি আরো পরিশ্রম কর, তোমার জন্য বেশ ভালো ব্যবস্থাই করা হবে। একদিন বড়সাহেব একটা জরুরী ব্যাপারে পড়ায় তিনি নির্বিঘ্নে কাজকর্ম করতে চান, বাইরের কোন লোককে প্রবেশ করতে দেবেন না। নির্বিঘ্নে কাজ করতে চান বলে বড়বাবু আমাকে জানান একটা লোক দিতে হবে, গেটে বসাতে হবে দরজার সামনে যাতে বাইরের লোক এসে তাকে ডিসটার্ব না করে। শেষ পর্যন্ত সেই এ্যাপ্রেনটিসকে বসানো হল এবং এ্যাপ্রেনটিসকে বলা হল, দেখ এই পরীক্ষায় যদি উত্তীর্ণ হও তোমার পাকা চাকুরী। এ্যাপ্রেনটিসের দারিদ্রের জন্য তার জামাকাপড় শেষ হয়ে গেছে। ছেঁড়া জামাকাপড় পরে সে এ্যাপ্রেনটিসগিরী করে। হঠাৎ সেদিন যেদিন থেকে তাকে বসিয়ে দেওয়া হয়েছে পাহারা দেবার জন্য বাইরে একটা গণ্ডগোল সুরু হল। গণ্ডগোল সুরু হবার পরে হঠাৎ একটা লোক ছুটে সেই বড়সাহেবের ঘরে চলে গেল। বড়সাহেবের ঘরে যেতেই বড়সাহেবতো হৈ চৈ করে উঠেছে। কি ব্যাপার? সঙ্গে সঙ্গে বড়বাবু ডেকে পাঠালেন এবং জিজ্ঞাসা করলেন এই লোকটাকে কেন ঘরে ঢুকতে দিলে? সে বলল, স্যার, আমিতো ভাল লোককে রেখেছি। তখন এ্যাপ্রেনটিসকে জিজ্ঞাসা করলেন, কেন একে ঢুকতে দিলে? অবস্থাটা হল এই যে, এক দিগম্বর পাগলা সেই জোর করে ঢুকে গেছে। এ্যাপ্রেনটিস বললো, আমি ভেবেছি তিনি বোধ হয় সিনিয়র এ্যাপ্রেনটিস তাই তাকে আমি ঢুকতে দিয়েছি। তা আজকে ২০ বছর যাবত এই কংগ্রেস সরকার যারা দেশকে পরিচালিত করেছেন, আজকে সারা দেশের মানুষকে ঐ সিনিয়র এ্যাপ্রেনটিসে পরিণত করেছে। এখন এখানে এসে তরুনবাবু

বড় বড় গলায় বলছেন যে দেউলিয়া সরকারের বাজেট এত দেউলিয়া হয়ে গেছে। এখন আজকে আমরা কাগজে দেখলাম যে রেল বাজেটে উদ্বৃত্ত দেখিয়েছেন এবং কেন্দ্রীয় সরকার পেশ করেছেন। রেলের ভাড়া আরো বাড়লো সমস্ত কিছু ভাড়া বাড়ছে তাতে করে কয়েক কোটি টাকা প্রায় ২০।২২ কোটি টাকা উদ্বৃত্ত হয়েছে। এই উদ্বৃত্ত বাজেট আমরা এখানে পেশ করতে পারতাম এবং সেটা পেশ করলে নিশ্চয়ই এটা যুক্তফ্রন্টের নীতি নয়। যখন আমরা মানুষের কাছে ভোট চেয়েছি, মানুষের কাছে কর্মসূচী পেশ করেছি তখন বলেছিলাম জনগণের কল্যাণের জন্য, জনগণকে রিলিফ দেবার জন্য আমরা সব সময় চেষ্টা করবো এবং তার জন্য আজকে যে বরাদ্দ ধরা হয়েছে, তার যে বাজেট তাতে ঘাটতি হয়েছে। উনি বলেছেন, ৪০ কোটি টাকার ঘাটতি এবং এটা অসম্ভব ব্যাপার, এটা কখনও হয়নি। ৪০ কোটি টাকা ঘাটতি কখনও হয়নি। কিন্তু আমরা দেখতে পাই যে রাজ্যপালের যে গত বারের বাজেট ছিলো তার ঘাটতি ২৫ কোটি টাকা। এবারের রাজস্ব খাতে যা আদায় হবে তার ঘাটতি ৬ কোটি কয়েক লক্ষ টাকা এবং ঋণ ও অন্যান্য খাতে যা আদায় হবে তার মধ্যে ঘাটতি হচ্ছে ৯ লক্ষের মত। সুতরাং এই সমস্ত মিলিয়ে প্রকৃতপক্ষে ঘাটতি হচ্ছে যেটা ঋন বাবদে বাদ দিলে ৬ কোটি ১১ লক্ষ টাকা রাজস্ব বাবদে ঘাটতি হয়েছে। এই ঘাটতি কেন হয়েছে? উনি বক্তৃতায় বলেছেন যে আমরা এই ঘাটতি পুরণ করার জন্য উন্নয়নমূলক কোন পরিকল্পনা রাখিনি। তিনি সর্ব্বদিকে বাস্তব অবস্থার বাজেটকে অস্বীকার করেছেন। কারণ এই জন্য যে এখানে কতকগুলি রাজস্ব খাতে যে সমস্ত বাড়ান হয়েছে তাতে বলেছেন সাধারণ প্রশাসনিক খাতে ৮১ লক্ষ টাকা ধার্য করা হয়েছে। পুলিশ খাতে অতিরিক্ত ব্যয় ৩ কোটি ১২ লক্ষ। এই পুলিশ সম্পর্কে অনেক আলোচনা ও সমালোচনা হয়েছে যে, কেন বাড়ান হল? কিন্তু দয়া করে বাজেটটি ভাল করে যদি পড়তেন তাহলে পরিষ্কার দেখতে পেতেন যে সেখানে বলা হয়েছে পুলিশ খাতে যে বরাদ্দ ৩ কোটি টাকা বেড়েছে তাতে বলা হয়েছে যে পুলিশ খাতে বৃদ্ধির পরিমাণ ৩ কোটি ১২ লক্ষ টাকা। বেতন সংশোধনের জন্য সংস্থান এবং অন্যান্য খাত থেকে এবং অতিরিক্ত পুলিশ বিভাগের জন্য যে খরচ সেটা পুলিশ খাতে নিয়ে আসা হয়েছে এবং তার জন্য এই বৃদ্ধি। এই বৃদ্ধি অন্য কোন কারনে নয়। তারপর সরকারী কর্ম্মচারীদের মাইনে বৃদ্ধির ব্যাপারে পুলিশ কর্ম্মচারীরাও তো সরকারী কর্ম্মচারী। সুতরাং তাদের মাইনে বৃদ্ধি সম পরিমাণে হওয়া উচিত। এইভাবে সমস্ত খাতে টাকা বেড়েছে। এখন যদি সরকারী কর্ম্মচারী খাতে টাকা বাড়ে--আমরা যে প্রতিশ্রুতি দিয়েছিলাম যে সরকারী কর্মচারীদের বেতন আমরা বৃদ্ধি করবো এবং সেই অনুযায়ী দেখা যায় ফায়ার ব্রিগেডে ১ কোটি ৩০ লক্ষ টাকা। শিক্ষা খাতে অতিরিক্ত বরাদ্দ করা হয়েছে ৬ কোটি ২২ লক্ষ টাকা। চিকিৎসা খাতে অতিরিক্ত বরাদ্দ করা হয়েছে ৫১ লক্ষ টাকা। এইভাবে অতিরিক্ত যে বরাদ্দ হয়েছে সেটা হচ্ছে ১৩ কোটি ৬৫ লক্ষ টাকা এবং গত বছরের তুলনায় এবারে এই বাজেটে রাজস্ব বৃদ্ধি করা হয়েছে ১৩ কোটি ২৬ লক্ষ টাকা। সুতরাং উনি যে বক্তৃতা দিয়েছেন যে আমরা কোন উন্নয়নমূলক কাজে টাকা ব্যয় করছি না তা ঠিক নয়। শিক্ষা খাতে ৬ কোটি ২২ লক্ষ টাকা অতিরিক্ত ধরা হয়েছে, চিকিৎসা খাতে ১ কোটি ৬৯ লক্ষ টাকা অতিরিক্ত ধরা হয়েছে, কৃষি খাতে অতিরিক্ত ধরা হয়েছে গত বছরের তুলনায় ৫১ লক্ষ টাকা বেশী এবং সাধারণ প্রশাসন পুলিশ এবং সরকারী কর্মচারী তাদের জন্য প্রচুর টাকা বাড়ানো হয়েছে তাদের মাইনা বাবদ। সুতরাং যদি বলা হয় যে, যে বাজেট আমরা পাশ করেছি তাতে উন্নয়নমূলক কাজে ব্যয় করা হয়নি সেটা ঠিক নয়। অবশ্য ঠিক কথা আমরা স্বীকার করি যে আমরা যা চাই তা করতে পারি না—কেন পারি না—এই জন্য পারি না, কেন্দ্রের বৈষম্যমূলক আচরণ। বাংলার প্রতি চিরকালই কেন্দ্র বৈষম্যমূলক আচরণ করে এসেছে আমাদের মুখ্যমন্ত্রী বাজেট পেশ করবার সময় তা পরিষ্কার বলেছেন। পঞ্চবার্ষিকী পরিকল্পনা খাতে যে টাকা বরাদ্দ করা হয়েছে আমরা বার বার বলেছি সেই টাকা অন্যান্য প্রদেশে যা দেওয়া হয়েছে বাংলাদেশকে তা থেকে বঞ্চিত করা হয়েছে। অন্যান্য প্রদেশে উদ্বৃত্ত বাজেট হয়েছে সেখানে পরিকল্পনা খাতে বহু টাকা ধার্য করা হয়েছে যেমন বিহার, গুজরাট, হরিয়ানা, মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র, পাঞ্জাব, উত্তর

প্রদেশ সেখানে প্রায় ১,২৭০ কোটি টাকা উদ্বৃত্ত বাজেট এবং সেই টাকা দিয়েছে কেন্দ্রীয় সরকার অথচ বাংলার দাবী ছিল ৬০০ কোটি টাকা চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনার জন্য সেখানে মাত্র দেওয়া হয়েছে ১৬৯ কোটি টাকা। সুতরাং এই বৈষম্যমূলক আচরণের জন্যই আমরা আজকে যা করতে চাই তা করতে পারি না। আমরা চাই না জনসাধারণের উপর ট্যাক্সের বোঝা চাপিয়ে জুলুম চাপিয়ে কেন্দ্রে যেমন উদ্বৃত্ত বাজেট দেখিয়েছেন তা আমরা চাই না। তাই এই ঘাটতি বাজেট। আমরা জানি যে এই ঘাটতি বাজেট পূরণ করতে পারে কেন্দ্রীয় সরকার। কিন্তু সেখানে ঐ বৈষম্যমূলক। আজকে বাংলাদেশ যে টাকা দিচ্ছে শিল্প বাবদ কেন্দ্রীয় সরকার শিল্প থেকে যে ট্যাক্স আদায় করে নিয়ে যায় তা থেকে আমরা বারবার বলেছি যে তার ৭৫ ভাগ আমাদের দেওয়া হোক এবং ২৫ ভাগ সেখানে দেওয়া হোক যে সমস্ত অনুন্নত দেশ আছে। আজকে বাংলাদেশ থেকে যে কোটি কোটি টাকা ট্যাক্স নিয়ে যাওয়া হচ্ছে—তা থেকে আমরা আমাদের ন্যায়সঙ্গত যে দাবী যেটা কংগ্রেসী বন্ধুরা স্বীকার করবেন এবং দাবী করবেন যে আমরা তা পাই না। স্পীকার মহাশয়, আমরা জানি, ১৯৬৮ সালের মে মাসের রিপোর্ট হচ্ছে বাংলাদেশে যে সব বড় বড় মালিকরা আছে তাদের কাছে কেন্দ্রের ট্যাক্স বাবদ ২০৮ কোটি টাকা পড়ে আছে। তাঁরা ট্যাক্স আদায় করতে পারে নি। আমি বলছি আমাদের ক্ষমতা দেওয়া হোক—এখানেই সংবিধানের প্রশ্ন আসছে—কেন্দ্র এবং রাজ্যের প্রশ্ন আসছে আজকে যেভাবে রাজনৈতিক অবস্থার পরিবর্তন হচ্ছে যেভাবে সরকার গঠন হচ্ছে তাতে সংবিধানের প্রশ্ন এসে পড়ে। আজকে সংবিধান পরিবর্তন করে আমাদের ক্ষমতা দেওয়া হোক—তাহলে যে ২০৮ কোটি টাকা এখনও পর্যন্ত তাঁরা আদায় করতে পারে নি সেখানে বাংলাদেশকে এই অধিকার দেওয়া হোক। এবং একথা আমরা বলতে পারি যে কেন্দ্রীয় সরকার যা করতে পারছে না আমরা ১২ মাসের মধ্যেই সেই পাওনা টাকা আদায় করতে পারবো। কিন্তু আদায় করার সেই ক্ষমতা আমাদের দেওয়া হচ্ছে না। এই হচ্ছে কেন্দ্রের বৈষম্যমূলক আচরণ। তাই আমরা যা করতে চাই তা করতে পারি না। তাই আমাদের সংগ্রাম করতে হবে। আজকে প্রায় ১০০ কোটি টাকা বিদেশী মুদ্রা এই বাংলাদেশ আদায় করতে দিচ্ছে এই চটকল, বা চা শিল্প থেকে—কিন্তু তার ন্যায় অংশ আমরা পাই না। অথচ এবারে আমরা যা ধার্য করেছি চাষের জমি থেকে যে হিসাব দেওয়া হয়েছে যে পাটের চাষে ১৯৬৮-৬৯ সালে ৬·৬৪ লক্ষ একর জমি ছিল এবারে ১৯৬৯ সালে পাট চাষের জমির সংখ্যা ধরা হয়েছে প্রায় ১১ লক্ষ একর প্রায় দ্বিগুণ জমিতে পাট চাষ করা হচ্ছে। আজকে সেই পাট এখানে জন্মাচ্ছে সেই শিল্প থেকে কোটি কোটি টাকার বিদেশী মুদ্রা অর্জন করা হচ্ছে অথচ তা থেকে বাংলাদেশকে বঞ্চিত করা হচ্ছে। সেই টাকা আমরা পাই না। কেন্দ্রীয় সরকারের এই বৈষম্যমূলক আচরণ তার প্রতিবাদ করতে আমরা সকলেই নিশ্চয়ই একমত হবো। এবং তার জন্য যদি আমরা সংগ্রাম চালাতে পারি তাহলে আমরা আরও ভালভাবে কাজ করতে পারবো।

[3-35—3-45 p.m.]

অপর দিকে বৈষম্যমূলক আচরণ খাদ্যের দিক থেকে। আমাদের বছরে ২০ লক্ষ টন খাদ্য ঘাটতি, কেন্দ্র দিয়েছে ১৩ লক্ষ টন, আরও যে ৭ লক্ষ টন ঘাটতি থাকছে সেটা কোথা থেকে পূরণ হবে? কেন কেন্দ্র সেটা দেবে না? আমরা পাট চাষে বেশী জমি দিচ্ছি, বেশী জমিতে পাট চাষ করাচ্ছি, অতএব খাদ্যের দায়িত্ব তাঁরা কেন নেবেন না? সেদিক থেকে সুতরাং খাদ্য ঘাটতি আমাদেরই পূরণ করতে হচ্ছে। এটা কেন্দ্রের বৈষম্যমূলক আচরণ। আজকে এই আচরণের বিরুদ্ধে আমাদের সংঘবদ্ধভাবে সংগ্রাম করতে হবে। আমরা যে সমস্ত যুক্তফ্রন্টের শরিকরা আছি, তাদের আমি আহ্বান জানাচ্ছি, নির্বাচনের সময় যে কথা বার বার বলেছি ৩২ দফা কর্মসূচীর কথা—কেন্দ্রের বিরুদ্ধে সংগ্রাম করতে হবে সেটা মনে করুন। আমরা মৌলিক কোন পরিবর্তনের কথা বলিনি। আমরা

বলেছি অন্ততঃ কংগ্রেস সরকার গত ২০ বছর ধরে যে জঞ্জাল জড় করে গেছে তার মধ্যে যদি আমরা ডি ডি টি ছড়িয়ে দিতে পারি, ফিনাইল দিতে পারি তাহলে অনেকটা বীজাণু মুক্ত করতে পারব। সেদিক থেকে আমরা ৩২ দফা কর্মসূচীর ভিত্তিতে সংগ্রাম করছি। এখানে বলা হচ্ছে দেশের অর্থনৈতিক অবস্থা নাকি ভেঙ্গে পড়েছে। শুধু একটা বাজেটের মধ্য দিয়ে বাংলাদেশের অর্থনৈতিক পরিস্থিতির চিত্র প্রতিফলিত হতে পারে না। আমরা দু বছরে—১৯৬৭ সালে এবং ১৯৬৯ সালে, প্রায় ২০ লক্ষ একর বেনামী জমি উদ্ধার করতে পেরেছি। এটা কি যুক্তফ্রন্টের একটা এ্যাচিভ্মেণ্ট নয়? এ থেকে গরীব কৃষকরা লাভবান হয়েছে। এখানে হিসাব ধরা হয়েছে এক বিঘা জমিতে ৬ মন করে ধান হয়, তাহলে দেখা যাচ্ছে এই যে ১ কোটি ২০ লক্ষ মন ধান ফলিয়েছে, সেই ধান কৃষকদের ঘরে উঠেছে। তাই হিসাব করে দেখুন জমিদার জোতদারদের ঘরে যে টাকা কেন্দ্রীভূত হত, সেই টাকা গ্রামাঞ্চলে দরিদ্রদের মধ্যে গেছে, এতে করে গ্রামাঞ্চলের দারিদ্র খানিকটা দূরীভূত হয়েছে, কৃষকরা ৪০।৫০ কোটি টাকা ছিনিয়ে নিয়েছে এবং সেটা বাজারে বিলি হয়ে গেছে। এতে করে কৃষকদের ক্রয় ক্ষমতা বেড়ে গেছে। এটা কি অর্থনৈতিক দিক থেকে উন্নতি নয়? অপর দিকে ৮ লক্ষ শ্রমিক নানা সুবিধা আদায় করে নিয়েছে যুক্তফ্রন্ট আসার পর। তাদের বেতন বৃদ্ধি হয়েছে, ফলে তারা বেশী করে জিনিষ কিনতে পাচ্ছে, খরচ করতে পারছে, এটা কি একটা অর্থনৈতিক পরিবর্ত্তন নয়? বাংলাদেশের এই এক বছরে গরীব মানুষ, কৃষক, মধ্যবিত্ত, সরকারী কর্মচারী, স্কুল শিক্ষক থেকে আরম্ভ করে সকলেই কোন না কোন রকমে উপকৃত হয়েছে। কংগ্রেস সরকার ২০ বছরে যা করতে পারেনি যুক্তফ্রন্ট এক বছরে তা করেছে। এদিক থেকে কি যুক্তফ্রন্ট কিছুই করেনি? অপরদিকে খাদ্যের ব্যাপারে দেখুন। যুক্তফ্রন্ট খাদ্যের ব্যাপারে যে সাড়ে চার লক্ষ টন যোগাড় করার টার্গেট ছিল রাজ্যপালের আমল থেকে সেটা পুরণ করেছে। অপর দিকে চালের দাম তারা ঠিকভাবে বজায় রাখতে সমর্থ হয়েছে; চালের দর সব সময় দু টাকার নীচে ছিল, পুজার সময় পর্য্যন্তও। এই যে চালের দাম এই মানে রাখতে পেরেছে এটা কি যুক্তফ্রন্টের কৃতিত্ব নয়? অপর দিকে জিনিষ-পত্রের দামও নীচের দিকে রাখতে সমর্থ হয়েছে এটা কি কৃতিত্ব নয়? সেদিক থেকে দেখতে গেলে কংগ্রেস ২০ বছরে যা করতে পারেনি যুক্তফ্রন্ট তা করেছে। এছাড়া এটা সত্য কথা যে যুক্তফ্রন্টের মধ্যে দুর্বলতা আছে। আমরা পারিনি অনেক কিছু করতে। আজকে যে সব কল কারখানা বন্ধ হয়ে রয়েছে, সেই শ্রমিকদের কথা বলছি। ৬ মাস না খেয়ে সংগ্রাম করছে, এখানে কংগ্রেসী বন্ধু একজন মোহিনী মিলের ডিরেক্টার ঘেরাও হয়ে বসেছিলেন, এই যে মিল ৬ মাস ধরে বন্ধ হয়ে আছে, শ্রমিকরা না খেয়ে আছে, এ সম্পর্কে যুক্তফ্রন্ট কি ব্যবস্থা গ্রহণ করেছে? শ্রমিকরা দাঁতে দাঁত দিয়ে সংগ্রাম করছে, মালিকের বিরুদ্ধে কি ব্যবস্থা নিচ্ছি? বেঙ্গল ল্যাম্পের শ্রমিকরা যখন সংগ্রাম করছে, সেখানে আমরা তাদের রিলিফ দেবার কোন ব্যবস্থাই তো করতে পারিনি। তাদের যদি আমরা কিছুটা রিলিফ দিতে পারি এবং তাদের সংগ্রামের ক্ষমতা বাড়িয়ে দিতে পারি তাহলে ভাল হয়। কিন্তু দুঃখের বিষয় আমাদের হাত বাঁধা। কেন্দ্রীয় সরকার এবং সংবিধান আমাদের ক্ষমতা দেয়নি এই সমস্ত কারখানা এখনই আমরা নিয়ে নেই। সেই ক্ষমতা আমাদের নেই বটে, কিন্তু ৩।৪ কোটি টাকা আমরা দুর্ভিক্ষ খাত থেকে নিয়ে এসেছি। আমরা এই প্রতিশ্রুতি দিয়ে ভোট নিয়েছিলাম যে যুক্তফ্রন্ট সরকার হচ্ছে সংগ্রামের হাতিয়ার। কিন্তু যুক্তফ্রন্টের মধ্যে দুর্বলতা আছে বলে আমরা সেটা করতে পারিনি এবং সেই সমালোচনা করতে আমি দ্বিধা বোধ করছি না। আমি মনে করি আমাদের সেইদিকে এগিয়ে যাওয়া দরকার। তারপর, বেকারদের সম্বন্ধে অনেক কথা উঠেছে। কিন্তু কথা হচ্ছে বেকারীর এই যে জ্বালা এটা সৃষ্টি করেছে কংগ্রেসের ২০ বছরের শাসন। এই বেকারীর ক্ষেত্রে আমরা প্রতিশ্রুতি দিয়েছিলাম অন্ততঃ তাদের চাকুরী দিতে না পারি, তাদের কিছুটা রিলিফ দেবার চেষ্টা করব। কিন্তু আমরা সেটা করতে পারিনি। এটা কিভাবে করা যায়? এটা করতে হলে শিল্পপতিদের উপর ট্যাক্স চাপান দরকার। শিক্ষার উন্নতির জন্য যেমন শিক্ষা সেস্ বসাবার কথা ভাবছেন ঠিক তেমনি আমার

প্রপোজাল হচ্ছে শিল্পপতিদের উপর ট্যাক্স চাপিয়ে বেকার ভাতা দেবার চেষ্টা করা দরকার। আমাদের মধ্যে যে শরিকী সংঘর্ষ রয়েছে তার জন্য আমি সকলের কাছে আবেদন করছি জনগনের সামনে আমরা যে প্রতিশ্রুতি দিয়েছিলাম সেটা পালন করবার জন্য আসুন আমরা সকলে এগিয়ে যাই, আমাদের দুর্বলতা কাটিয়ে উঠি এবং ঐক্যবদ্ধভাবে এগিয়ে যাই। স্যার, আজকে আইন শৃঙ্খলা নিয়ে প্রশ্ন উঠেছে। আজকে যাঁরা বলছেন পুলিশ দিয়ে পার্টি বাড়ান হচ্ছে আমি বলব তাঁরা মুর্খের রাজ্যে বাস করছেন। পুলিশ দিয়ে যদি পার্টি বাড়ান যেত তাহলে কংগ্রেস ভারতবর্ষে সর্বশ্রেষ্ঠ পার্টিতে পরিণত হতে পারত কারণ তাঁদের হাতে ২০ বছর শাসন ক্ষমতা ছিল। পার্টি বাড়াবার আসল কথা হচ্ছে আদর্শ, নীতি। এটা যদি ঠিক থাকে তাহলে জনগণের মাধ্যমে পার্টি বাড়ে। আমাদের তো ১৯৬২ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত D. I. R-এ জেলে রাখা হয়েছিল, সি, পি, এম-এর বিরুদ্ধে কত প্রচার করা হয়েছিল কিন্তু তা সত্ত্বেও সি, পি, এম আজ বাংলাদেশের সর্বশ্রেষ্ঠ পার্টিতে পরিণত হয়েছে। আমাদের মুক্তি দেবার ব্যাপারে দেশে তখন আগুন জ্বলেছিল। কাজেই পুলিশ দিয়ে পার্টি বাড়ান যায় না, পার্টি বাড়ে আদর্শ, নীতি এবং কর্মসূচী থাকলে। আজকে যাঁরা বলছেন পুলিশ দিয়ে পার্টি বাড়ান হচ্ছে তাঁদের এইসব কথাগুলি ভেবে দেখতে বলব। একথা বলে এই বাজেটের পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

### Deputation of Kanchrapara T. B. Hospital Patients

**শ্রীহেমন্ত কুমার বসু:** মাননীয় স্পীকার মহাশয়, কাচরাপাড়া হাসপাতালে ৫০ জন যক্ষ্মা রোগী অনশন করছেন। তাঁরা এখানে এসেছেন স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে দেখা করে তাঁদের দাবী—দাওয়া উপস্থিত করতে। কিন্তু স্বাস্থ্যমন্ত্রী এখানে নেই বলে আমি আপনার মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগে যখন যক্ষ্মা রোগীরা অনশন করেছিল তখন আমরা সকলে গিয়ে মিটমাট করেছিলাম। আজকে যখন আমাদের এখানে যুক্তফ্রন্ট সরকার রয়েছেন তখন এই যক্ষ্মা রোগীরা অনশন করবেন এটা হওয়া উচিত নয়। স্বাস্থ্যমন্ত্রী যখন এখানে নেই তখন আমি আপনার মাধ্যমে পরিষদীয় মন্ত্রীকে অনুরোধ করছি যত শীঘ্র পারেন এর একটা মিটমাট করুন।

**শ্রীযতীন চক্রবর্তী:** স্যার, আমি নিজে এখনই যাচ্ছি।

**মিঃ স্পীকার:** এটা খুব ইমপরটেন্ট ব্যাপার কাজেই আপনি ফর পাবলিক ইন্টারেস্ট যত তাড়াতাড়ি পারেন এ সম্বন্ধে ব্যবস্থা করুন।

3-45—3-55 p.m.]

**শ্রী এস, এম, ফজলুর রহমন:** মাননীয় সভাপাল মহাশয়, এই বাজেট নিয়ে সাধারণ ভাবে আলোচনা করতে গিয়ে আমি বিশেষ বিশেষ খাতে ব্যয়-বরাদ্দের কোন উল্লেখ করবো না। সাধারণভাবে বাজেটের রূপ যা ফুটে উঠেছে এবং তার ইমপ্যাক্ট জনসাধারণের মধ্যে কি হতে পারে এবং তার পরিণতি কি হতে পারে সে সম্বন্ধে আমি আমার কিছু বক্তব্য রাখবো, আর কিছু বলবো না। ১৯৭০-৭১ সালের বাজেটে ৪০ কোটি ৫৭ লক্ষ টাকা যে ঘাটতি, এই ঘাটতি অস্বীকার করবার নয়। স্বীকৃত মতে এই ৪০ কোটি ৫৭ লক্ষ টাকার ঘাটতির বোঝা কার উপর, সরকারের উপর, কোন সরকার, না যে সরকার বিভিন্ন মত এবং পথকে অবলম্বন করে একটা ফ্রন্ট গঠন করেছে এবং যারা জনসাধারণের সর্বপ্রকার কল্যাণ সাধন করবার জন্য ৩২ দফা কর্মসূচীর প্রতিশ্রুতি জনসাধারণের কাছে দিয়েছেন। এই দায়িত্বের বোঝা নিয়ে সরকার ধীর এবং স্থিরভাবে এই সমস্যাসংকুল পশ্চিম বাংলার সব কিছু সমস্যার সমাধান করে কল্যাণের পথে এগোতে পারে কিনা, সেই শক্তি, সেই সাহস, সেই সংহতি, সেই উপায় তাদের আছে কি না, সেই বিষয়ে এই বাজেটে, তার একটা ছবি তুলে

ধরবার চেষ্টা করছি যা আপনার কাছে আমার মনে যে সব প্রশ্ন জেগেছে, তার সম্বন্ধে কয়েকটি কথা শুধু বলবো। আমি মন্তব্য করছি সর্বপ্রথম যে এই বাজেটের বোঝা বহন করবার ক্ষমতা এই সরকারের নেই, কারণ এর পা টাল মাটাল, এ কোন জায়গায় গিয়ে পড়বে তার কোন স্থির নিশ্চয়তা নেই, কোন লক্ষ্য নেই এবং সেই লক্ষ্যে উপনীত হবার জন্য শক্তি এবং সংহতি নেই। সেই জন্য সর্বপ্রথম আমি আপনার মাধ্যমে বলতে চাই যে বাজেটের দায় বহন করবার মত শক্তি নেই। হয় অর্থমন্ত্রী মহাশয় স্বখাত সলিলে তলিয়ে যাবেন, তা নাহলে বাজেটের বোঝা বহন করতে গিয়ে হয় মুখ থুবড়ে পড়বেন না হয় প্রপাত ধরণীতল হবেন। এটাই আমার ব্যক্তিগত বিশ্বাস। এই বাজেটের দর্পণে কি ফুটে উঠেছে, সভাপাল মহাশয়, দেখা যাচ্ছে যে এই যুক্তফ্রন্ট সরকারের ভাবমূর্তি, ভাবমূর্তি, ভাবমূর্তি—মূর্তি ফুটে উঠেছে সে সম্বন্ধে কোন সন্দেহ নেই, আমি স্থির নিশ্চিত, এবং এটা আমি বিশ্বাস করি যে মূর্তি ফুটে উঠেছে, তাতে ৩২ দফা কর্মসূচী প্রতিপালনের অক্ষমতার দরুণ গ্লানি মসিলিপ্ত এই ভাব মূর্তি ফুটে উঠেছে। কাজেই এই বাজেট আলোচনা করতে গেলে মূল এবং স্থূল কয়েকটি বিষয়ের মন্তব্য করতে চাই যে অর্থমন্ত্রী তাঁর প্রারম্ভিক ভাষণের গোড়ায় কয়েকটা খুব মূল্যবান কথা বলেছেন। বাংলা অনুবাদ কি জানি না, তবে বাংলায় যেটা আমরা পেয়েছি—তার দু পাতায় সংবিধানের ৩৯ ধারার উপ অনুচ্ছেদের কথা উল্লেখ করেছেন। মাননীয় সভাপাল মহাশয়, আপনি একজন ব্যবহারজীবী আপনি সংবিধান এর ৩৯ ধারা পড়ে দেখুন। তাতে দেখবেন যে ৩৯ ধারার অনুচ্ছেদে ৬টি উপবিধির উল্লেখ আছে, তার মধ্যে ৫০ পার্সেণ্ট বাদ দিয়েছেন। নীতি তিনটি নিয়েছেন এবং তিনটি বাদ দিয়েছেন। চ্যাপটার ফোর এর ডিরেকটিভে যেখানে ষ্টেট এর প্রতি নির্দেশ দেওয়া আছে যে এই কাজগুলো করতে হবে এবং যেটা ম্যানডেটারী, এই পলিশি ফ্রেম করবে, সেখানে ৬টির মধ্যে তিনটি নিয়ে তিনটি বাদ দিয়ে দিয়েছেন। কেন? সংবিধানের ৩৯ ধারা যদি উল্লেখ করে থাকেন তাহলে তিনটি নিয়ে আর তিনটি বাদ দিলেন কেন? তিনটি যদি আরও ধরা যায় তাহলে যে অবস্থা অর্থমন্ত্রী তাঁর বাজেট পেশ করেছেন—তাঁর বাজেট পেশ করবার মত শক্তি এবং সাহস নিয়ে দাঁড়িয়ে এই সভায়, এই সরকারের সেই নীতি ঘোষণা করবার মত সাহস নেই। আছে দুর্বলতা এবং কাপুরুষতা। সেই জন্য তিনি তিনটি অনুচ্ছেদ বাদ দিয়েছেন। ভালই করেছেন তিনটি বাদ দিয়েছেন। কিন্তু বাদ দেওয়া সত্বেও তিনি যে ৪০ কোটি কয়েক লক্ষ টাকার ঘাটতি দেখালেন সেই ঘাটতি পুরণের জন্য কি উপায় আছে, কি ইঙ্গিত আছে, এই ঘাটতির কারণগুলো স্পষ্টভাবে উল্লেখ করেছেন যে ঘাটতির কারণ কি, বিভিন্ন খাতে ব্যয় বৃদ্ধি হয়েছে, ব্যয় বৃদ্ধি হবে। কি কি খাতে—সাধারণ প্রশাসন, পুলিশ প্রশাসন, এবং বিবিধ বিভাগে, শিক্ষা, স্বাস্থ্য এবং কৃষি বিভাগে—অনেকেই আমরা উৎফুল্ল হতে পারি। কৃষি খাতে ব্যয় বরাদ্দ ধরা হয়েছে ভাল কথা, শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ বাড়ানো হয়েছে ভাল কথা। কিন্তু তা নয় যেমন ছোট করে লেখা থাকে এম. বি. (হোমিও) তেমনি ব্যয় বরাদ্দ বৃদ্ধির মুখ্য কারণ বেতন বৃদ্ধি। বেতন বৃদ্ধি কত হারে দেওয়া হয়েছে—কেবল মাত্র যে হারে কথা বলা হয়েছে মাননীয় সভাপতি মহাশয়, আপনি যদি এ ভাষণ পাঠ করে দেখেন তাহলে দেখবেন এবং আপনি অবাক হয়ে যাবেন যে কেবলমাত্র চিকিৎসা এবং স্বাস্থ্য খাতে কিছু কিছু টাকা পরিকল্পনার জন্য ব্যয় করা হবে বাকি টাকা বেতন বৃদ্ধির জন্য দেখানো হয়েছে। আমরা যদি হিসাব দেখি তাহলে দেখব যে ১৫ কোটি ১০ লক্ষ টাকা বেতন বৃদ্ধির জন্ম ব্যয় হবে। ৩২ দফা কর্মসূচীর কথা যামিনীবাবু উচ্চকণ্ঠে বলে গেলেন এবং যাকে আমি স্বাগত জানাই, কিন্তু সেই সব প্রশ্ন কি তাদের মনে জাগেনি যে লক্ষ লক্ষ বেকার যারা আছে সেদিন আন্দোলন করে মুখ্যমন্ত্রীর সম্মুখে এবং উপমুখ্যমন্ত্রীর সম্মুখে হাজির হয়ে বলেছিলেন ঐ ৩২ দফা কর্মসূচীতে বেকার ভাতা দেবার জন্ম বলা হয়েছে। কোথায় গেল সে সব কথা? সে সব কি কথার কথা। সে ৩২ দফা কর্মসূচীর কোন উল্লেখ দেখতে পাচ্ছি না। একথা চিন্তা করে সকলের বেতন বৃদ্ধি করা হয়েছে, কিন্তু সেই সঙ্গে সঙ্গে যদি জানতাম যে এই সমস্ত সমস্যার সমাধানের কর্মসূচী নিয়েছেন এবং

তার জন্য তারা ব্যয় করছেন, তার জন্য ব্যয় বেড়েছে, তার জন্য ঘাটতি হচ্ছে তাহলে তাকে স্বাগত জানাতাম। একদিকে চোখের জল আর অন্য দিকে মুখে হাসি ফোটাচ্ছেন। কিন্তু এহাসি চিরস্থায়ী নয় কেননা উৎপাদন যদি বৃদ্ধি না হয় তাহলে শুধু টাকা বাড়িয়ে মানুষের নিত্য দৈনন্দিন জীবনে সুখ আনতে পারবেন না। ঐ বেতন বৃদ্ধিতে ঝোলা পূর্ণ করে বাজার নিয়ে আসা হবে না সে ঝোলার একের চার অংশও পূর্ণ হবে না। এই নিত্য প্রয়োজনীয় জিনিসের মূল্য বৃদ্ধি হচ্ছে এতে মুদ্রাস্ফীতি ঘটবে। এদিকে একে রক্ষা করতে গিয়ে যেপথ আপনারা অবলম্বন করেছেন তা হল দুঃখের পথ অশ্রুর পথ। ব্যয় বা এই যে ঘাটতি এই ঘাটতির কি সমাধান করা যায় তার কিছু আমরা দেখতে পাচ্ছিনা, আমরা দেখছি ঘাটতি এবং এ ঘাটতির শেষ নেই। প্রত্যক্ষ এবং প্রচ্ছন্নভাবে আরো ঘাটতি আছে, যদি আপনি ভাল করে পড়ে দেখেন তাহলে আপনি দেখতে পাবেন। এর উপর আরো আছে—সেনটার মহাজনের কাছে রাজ্যখাতক ২৮ কোটি টাকার দেনা রেখে গেল। যখন বাজেট করেছিলেন তখন তারা এ বিষয়টা স্থগিত রেখেছিলেন। এই যে ৪০ কোটি টাকা ঘাটতি এই ঘাটতির উপর আরো ২৮ কোটি টাকা গেল বার যা স্থগিত রেখেছেন কেন্দ্রের কাছে। এত যাওয়া আসা, কেন্দ্রের কাছে এত ধরনা, প্রধানমন্ত্রী পরিকল্পনামন্ত্রীর সঙ্গে এত পরামর্শ করেও কোন প্রতিশ্রুতি পাননি। যদি আমরা বুঝতাম যে প্রতিশ্রুতি পেয়েছেন ২৮ কোটি টাকা ঋণ পরিশোধ মুকুব করে দেওয়া হয়েছে তাহলে বুঝতাম যে বাজেট যে করা হয়েছে তাতে এসব পথ রাখা হয়েছে নিষ্কণ্টক এবং সঠিক ভাবে এতে চলে যেত। কিন্তু তা নয় ৪০ কোটি টাকা ঘাটতি বাজেট তার উপর আরো কত ঝোলার মধ্যে লুকিয়ে আছে তার দায় আপনার সামনে প্রকাশিত হয়নি। এই যে ৪০ কোটি টাকা এখানেই শেষ নয় তার উপর ঐ গেল বৎসরের ২৮ কোটি টাকা। বেতন কমিশনের সুপারিশ ঝাঁপির মধ্যে এখনো নাগিনির গর্জ্জন শোনা যাচ্ছে। কাকে দংশন করবে আর কাকে বাঁচাবে তা বলতে পাচ্ছে না। মাননীয় সভাপাল মহাশয়, এই দায়িত্ব পালনের যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল তা বাজেটের ঘাটতিতে যে দিতে পারবে এরূপ নয়—যে রিপোর্ট প্রকাশ করেছেন তা কী স্বয়ংসম্পূর্ণ। কারণ সভাপাল মহাশয় বলা হয়েছে যে এখনও সম্পূর্ণ প্রকাশিত হয়নি। কত কোটি টাকা ব্যয় হবে তারই ইয়ত্তা নেই। কাজেই ৪০ কোটি টাকা তার উপর আর ২৮ কোটি টাকা এইভাবে শত কোটি টাকা ঘাটতি ছাপিয়ে যাবে। সুতরাং আজকে এই যে সমর্থন এটা সমর্থন নয়। আজকে যে পথ খুঁজে পাবার চেষ্টা করা হচ্ছে সে পথ পথ নয়। সে পথ কুসুমাকীর্ণ পথ নয় সে পথ কণ্টকাকীর্ণ। আজকে যেকথা প্রথমেই বলেছি মাননীয় সভাপতি মহাশয় ঘাটতি পুরণের জন্য উপায় কি। আমাদের আমলে রাজস্ব আদায়ের উন্নতি ঘটেছিল। আর এদের আমলে সে উন্নতি কি পরিমাণে হচ্ছে—না সিন্ধুতে বিন্দুবৎ। এই এত ঘাটতি এই ঘাটতি পুরণ করবার মতো রাজস্ব আমাদের আদায় হয় না। তাছাড়া আরো কতকগুলি সরকারী ব্যবসা আছে যে ব্যবসাগুলি লোকসান খেয়ে যাচ্ছে। আমার বন্ধু তরুনবাবু বলেছেন ২ কোটি ৩ লক্ষ টাকা ঘাটতি হবে।

[3-55—4-5 p m.]

তার মধ্যে আছে দুগ্ধ প্রকল্প, ট্রাম কোম্পানী, বড় বড় Spinning Mill. আমি দুগ্ধ প্রকল্পের কথা বলতে চাই না কেননা ঐতে যদি বেশী খরচ হয় তাহলেও ব্যবসাহী বুদ্ধি নিয়ে এই দুগ্ধ প্রকল্প চালান উচিত নয়। মাননীয় সভাপাল মহাশয়, এই বিভাগের আমি মন্ত্রী ছিলাম এবং এই নীতি অন্তত: আমি মেনে চলি যে যদি National Health এর কথা প্রয়োজন মনে হয় তাহলে দুগ্ধ প্রকল্পে যদি ঘাটতি হয় তাহলে সে ঘাটতিকে ঘাটতি বলে মেনে নেওয়া উচিত নয়। যেমন শিক্ষার দিক লক্ষ্য করে শিক্ষা দেওয়া সরকারের কর্ত্তব্য, স্বাস্থ্যের দিক লক্ষ্য করে, খাদ্যের দিক লক্ষ্য করা সরকারের কর্ত্তব্য তেমনি। National Health এর দিক লক্ষ্য করে দুগ্ধ প্রকল্প গ্রহণ করা উচিত। তাতে যদি ঘাটতি

হয় সেটা মেনে নেওয়া উচিত। এই যে ২ কোটী ৩ লক্ষ টাকা আয় ব্যয়ের হিসাবে ঘাটতি বেড়ে যাচ্ছে সে ঘাটতি কোন প্রকারে তুলবার মত পথ নেই। সভাপাল মহাশয়, সরকারের এই দেউলিয়া অবস্থার কথা বললে গাত্রদাহের কোন কারণ নেই কেননা এটা যুক্তির কথা সত্যের কথা—তাহলে ঘাটতি পূরণ কি করে হবে? ঘাটতি পূরণের কোন পথ নেই একটি পথ ছাড়া সেটা হচ্ছে নূতন কর ধার্য্য। যামিনীবাবু খুব গর্ব করে দম্ভ করে বলেছেন যে আমরা নূতন করে যেমন রেল বাজেটে করা হয়েছে সে রকম করে জনসাধারণের উপর করের বোঝা চাপাই নি। মাননীয় সভাপাল মহাশয়, এই বিবরণ যদি দেখেন তাহলে দেখবেন কর ধার্য্য চালু করবার প্রত্যক্ষ পথ না থাকলেও প্রচ্ছন্ন কর প্রচলনের ইঙ্গিত আছে। যে কর মুক্ত ছিল তাকে বন্দী করে প্রচলিত করা হয়েছে। তাছাড়া ঘাটতি পূরণের জন্ম নূতন কর বসাবেন না তারও কোন কথা স্পষ্ট করে বলেন নি। উপরন্তু সভাপাল মহাশয় আপনি যদি অর্থমন্ত্রীর ভাষণের ১৩, ১৪, পাতা পড়ে দেখেন তাহলে আপনি স্তম্ভিত হবেন, হয়ত হৃদকম্প উপস্থিত হতে পারে। তিনি ১৩ পাতায় বলেছেন আমি এবং উন্নয়নমন্ত্রী সম্প্রতি যখন পরিকল্পনা কমিশানের ডেঃ চেয়ারম্যানের সঙ্গে দেখা করেছিলাম তখন আমরা তাকে সম্ভাব্য সকল প্রকার জোর দিয়ে এই কথাই বোঝাতে চেয়েছিলাম যে, বেতনক্রম সংশোধনসহ সমগ্র পরিকল্পনা বহির্ভূত আয় ব্যয়ের ব্যবধানের দায়িত্ব না নেওয়া হলে ৪র্থ পরিকল্পনাকালে রাজ্য সরকার তাঁদের অতিরিক্ত কর সংস্থানের টাকা উন্নয়ন পরিকল্পনাগুলিতে বিনিয়োগ করবেন—এ প্রত্যাশা করা নিরর্থক। দুটো জিনিষ পাওয়ার আছে। এক, কর বসিয়ে অর্থ সংগ্রহ করবেন। দুই, কিন্তু সে টাকা পরিকল্পনার জন্য যদি ব্যয় করতে বলা হয় তাহলে নিরর্থক। তাতে শেষের দিকে আবার কি ভয়ঙ্কর কথা বলা হয়েছে দেখুন—'মাঝে মাঝে পরিকল্পনা কমিশনের সঙ্গে আলাপ-আলোচনার সময় রাজ্য-সরকার জানিয়ে দিয়েছেন যে, পরিকল্পনাকালে রাজ্যসরকার অতিরিক্ত কর ধার্য করে প্রায় ৮০ কোটি টাকা তোলার চেষ্টা করবেন।' কোথায় ৮০ কোটি টাকা পাবেন? নূতন করে কর ধার্য্য করে না প্রচলিত করের হার বৃদ্ধি করে ৮০ কোটি টাকা পাবেন? এই যে ৮০ কোটি টাকার কথা বলছেন, সে ৮০ কোটি টাকা কোন ঘাটতি পূরণের জন্য? রাজ্যসরকারের পরিকল্পনা বহির্ভূত যে সমস্ত কাজ আছে সে সবে আয় এবং ব্যয়ের যে পার্থক্য আছে তার ঘাটতি পূরণ করবেন কি? পরিকল্পনার জন্য এক পয়সাও ব্যয় করতে পারবেন না। যদি সে আশা করে থাকেন সে আশা নিরর্থক এবং বাতুলতা। এটা স্পষ্ট অথচ তিনি অস্বীকার করে যাচ্ছেন। তাহলে উপায় কি? পরিকল্পনার দিকে আসুন। কিভাবে বাজেট মানুষকে আশার আলো দেখাবে? কৃষি খাতে কি পাবে? একথা ঠিক কৃষি খাতে যদি ব্যয় খুব বাড়তো তাহলে বুঝতাম বহু টাকা বেড়ে গিয়েছে, তারজন্য উৎপাদন হবে, উৎপাদন হলে সেখানে মানুষের খাবার ব্যবস্থা হবে এবং আর ইনফ্লেমেশন হবে না। উৎপাদন হলে ভাল ফল হবে। কিন্তু তা তো হবে না। যদি জানতাম শিল্পোন্নয়ন বেড়ে গিয়েছে, কাজ বেড়ে গিয়েছে, বেকার যারা কাজ পাবেন, তাই শিল্প খাতে বেশি টাকা বরাদ্দ করেছেন। কিন্তু তা করতে পারেন নি। ছিটে-ফোঁটা যা করেছেন তাতে শিল্পোন্নয়নের কোন সম্ভাবনা নেই। যদি তার সম্ভাবনা না থাকে তা হলে যে বেকার বৃদ্ধি হয়েছে তার কি হবে? তাহলে কাকে সন্তুষ্ট করতে চাচ্ছেন? কাদের কাছে দেওয়া প্রতিশ্রুতি পালন করতে চাচ্ছেন? শিক্ষার কিছু প্রসার হবে কি? হবে না। স্বাস্থ্যের প্রসার হবে কি? হবে না। কিছু কিছু টাকা ধরেছেন, কিন্তু মূল এবং মুখ্য কারণ দেখিয়েছেন সকলের বেতন বৃদ্ধি এবং অন্যান্য কারণে হবে। মূল উন্নয়নের কাজ যদিও ট্যাক্স করে আনতে হয়, তাহলে ৮০ কোটি টাকা তুলতে হবে। সে কাজ হবে কি? তাহলে সম্পদ সৃষ্টি হচ্ছে না, বণ্টন হচ্ছে না, সুষম বণ্টন হচ্ছে না, সেগুলোর সম্ভাবনা দেখা যাচ্ছে না, কাজেই মানুষের মনে কি হাহাকার জাগবে না? তাহলে মানুষ কি বাজেটকে অভিনন্দিত করবে, আশীর্বাদ করবে? তা করতে পারে না, করা সম্ভব নয়। কাজেই এই যে পথ, এই যে দৃষ্টিভঙ্গী এতে কোন এমন কিছু ইঙ্গিত নেই যাতে মানুষের মনে আশার সঞ্চার করে। আজকে উপসংহারে দু একটা কথা বলে আমি আমার বক্তব্য

শেষ করতে চাইছি। কিছু কিছু ভাল বলেছেন এবং ওঁরা বলেছেন চেষ্টা করছেন। ওঁরা বলেছেন, কেন্দ্র বৈষম্যমূলক আচরণ করছেন। প্রকৃত প্রস্তাবে এই বৈষম্যমূলক আচরণ এই যুক্তফ্রন্টের আমলে নয়, বহুদিন থেকেই আছে এবং চলছে। এই আচরণ বর্তমান অবস্থায় অবসান ঘটান দরকার। তার জন্য যুক্তফ্রন্ট যদি তাদের নিজের সর্বপ্রকার সংকীর্ণতা, দুর্বলতা পরিহার করে সংঘবদ্ধভাবে একটি প্রকৃষ্ট পন্থায়, আইনগত পন্থায় কেন্দ্রের এই বৈষম্যমূলক আচরণের প্রতিকারের পথে যান, নিশ্চয় ওঁদের সাথে সহায়তা করবো। আর বলবো যে অর্থ কমিশন একটা ভয়ানক ব্যাপার।

[4-5—4-15 p.m.]

এক রাজ্য পাচ্ছে, আর এক রাজ্য পাচ্ছে না। এর জন্য অর্থমন্ত্রীমহাশয় তাঁর ভাষণে স্থায়ী অর্থ কমিশনের কথা বলেছেন। আমি এটা সর্বান্তকরণে সমর্থন করি। এই স্থায়ী অর্থ কমিশন হচ্ছে সময়ে সময়ে রাজ্যগুলির মধ্যে পরিকল্পনা বহির্ভূত আয় ব্যয়ের মধ্যে ব্যবধান বহনের টাকা সঙ্কুলানের প্রয়োজন এবং তার জন্য অর্থকমিশন যেসব টাকা সুপারিশ করেন অন্য রাজ্য তার কিছু ভাগ পাবার নিশ্চয় কারণ আছে। তাই এই বাজেট সম্বন্ধে আলোচনা করতে গিয়ে মূল যে প্রশ্ন আমার মনে দেখা দিয়েছে আমি সেই কথাই বলছি। আজ যুক্তফ্রন্টের মধ্যে বহু নেতা বহুবার দিল্লী গিয়েছেন, কিন্তু কি পেয়েছেন? কেন এই দুর্বলতা? আজ যখন দেখি নীতিসিদ্ধ মুখ্যমন্ত্রী কেন্দ্রের কাছে নতি স্বীকার করেন তখন দুঃখ হয় দৃঢ়চেতা জ্যোতিবাবুকে যখন দেখি এত বোঝে, এত কথা বলে এক কণাও পাননা তখন দুঃখ হয়। ডাঃ রায় কেন্দ্রের কাছ থেকে অনেক আদায় করেছিলেন, কিন্তু কখনও কেন্দ্রের কাছে মস্তক অবনত করেন নি। বরং যদি কোন মন্ত্রী বা অফিসার তা করতেন তাহলে তিনি তাঁকে চিরকাল বিষ নজরে দেখতেন। কিন্তু একদিকে গান্ধীবাদী বিপ্লবী কর্মী, আর একদিকে সমাজতান্ত্রিক বিপ্লবীকর্মীকে যখন দেখি নতজানু হয়ে তাঁদের দাবী পূরণের কোন ইঙ্গিত পান না তখন কি নিয়ে আন্দোলন করব জানি না। বরং হতাশায় মন প্রাণ ভরে যায়; কিন্তু নূতনভাবে বলার আশা পাই না। তাই অর্থমন্ত্রীর ভাষণের উপসংহারে একটু বিলাপের সুর শুনতে পাই। সেই সুর শুনে রামায়ণের রামের গল্পের কথা মনে পড়ে। তিনি বিলাপের সুরে বললেন—"কি কুক্ষণে ছাড়িলাম অযোধ্যা নগরী, ম'লো পিতা দশরথ রাজ্য অধিকারী। হারায়ু প্রাণের ভাই অনুজ লক্ষ্মণে, রাজ্যভারে কাজ নাই পুনঃ যাই বনে।" আর আমার বক্তব্য কিছু নেই।

**শ্রীকুবেরচন্দ্র হালদার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৭০-৭১ সালের যে বাজেট উপস্থিত করেছেন তা আমি সমর্থন করছি। এই বাজেটে নূতন করের বোঝা না থাকায় আমি তাকে অভিনন্দন করছি। অনেক সদস্য পুলিশের খাতে টাকা বেশী বরাদ্দের জন্য অনেক সমালোচনা করেছেন। জনসাধারণ ও রাষ্ট্রের নিরাপত্তার জন্য পুলিশের প্রয়োজন আছে। তবে পুলিশকে দলের উর্দ্ধে রাখতে হবে। স্যার, আজ কৃষকের অবস্থা কি? যারা ৮।১০ একর জমির মালিক তারা আজ ভিখারিতে পরিণত হতে চলেছে। এবং তাতে ফসল বন্যায় কিছু ডুবে গেল। বন্যার জল নেবে যাওয়ার পর ধানে পোকা ধরলো। কৃষি বিভাগে অনেক বিশেষজ্ঞ আছেন, গ্রামে চাষীরা এই বিশেষজ্ঞদের কাছে গিয়ে পোকা কি করে ধ্বংস করা যায় তারজন্য তাদের দ্বারস্থ হল। তিনি মুখে বলে যাচ্ছেন যে ফলিডল, অমুক দাও তমুক দাও কিন্তু পোকা ধ্বংস হল না। ধান ত গেল। তারপর কিছু কিছু আমার এলাকায় ধান লুটেরা কিছু লুট করলো। তারপর ধানত প্রায় শেষ তখন কৃষকদের উপর লেভির নোটিশ জারী হল। কোথা থেকে ধান দেবে, ঘরে ত ধান নেই। আজকে তারা তাদের থালা ঘটিবাটি বেঁচে মহকুমা শাসকের কাছে আপিল করতে গেল। তবে সুখের বিষয় মহকুমা শাসক মহাশয় চাষীদের আবেদন সহানুভূতির সঙ্গে শুনে তাদের সেই ধান মুকুব করেছেন। কৃষির সঙ্গে সেচ অঙ্গাঙ্গীভাবে জড়িত। বাজেটে দেখতে পাচ্ছি যে অগভীর নলকূপ গতবারে

২০ হাজার হয়েছে, এবারে আরো ৫০ হাজার অগভীর নলকূপ বসান হচ্ছে। কিন্তু আমাদের যে যুক্তফ্রন্টের ৩২ দফা কর্মসূচী তার ৩নং (খ)এ বলা হয়েছে যে সেচের জন্য বড় বড় পুকুর, দীঘি যা সব মজে গিয়েছে সেগুলি সংস্কার করে সেচের ব্যবস্থা করা হবে কিন্তু বাজেটে তার কোন আশা দেখতে পাচ্ছি না। এইজন্য আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই আমার ওখানে সাগরদীঘি বলে একটা বিরাট দীঘি আছে, দেড় মাইল লম্বা, আধ মাইল চওড়া, এটা প্রায় মজে গিয়েছে। সেইটা সংস্কার করলে পর অন্ততঃ ৫।৬ হাজার একর জমি জল পাবে, সেই সংগে সংগে বৎসরে ১০।১২ হাজার মণ মাছও উৎপাদন হবে। আমি আর একটা কথা বলতে চাই যে জনসাধারণ বাজেটের কি বোঝে, বাজেটের কোন তারা ধার ধারেনা। জনসাধারণ অন্ন, বস্ত্র, একটু শিক্ষা, চিকিৎসা—এই চায়। কিন্তু আজকে তারা কি দেখছে? কাপড়ের দাম কত বেড়ে গিয়েছে এবং যাবতীয় দ্রব্য, খাদ্যদ্রব্যের দাম হুহু করে বেড়ে যাচ্ছে। এবং চিকিৎসার জন্য যে ওষুধ তার দাম কত বেড়ে গিয়েছে। অনেকে পয়সার অভাবে ওষুধ কিনতে পারে না। সরকারকে জনসাধারণকে দেখতে হবে যাতে জনগণ একটু স্বস্তির নিঃশ্বাস ফেলতে পারে। আর আমাদের কংগ্রেস আমলে সরকার মাদক দ্রব্য বর্জনের সিদ্ধান্ত করেছিল কিন্তু ২২ বছর চলে গেল এটা এখনও কার্যে পরিণত হয়নি। যুক্তফ্রন্ট সরকারের কাছে এই অনুরোধ রাখবো যাতে তাড়াতাড়ি এই মাদক দ্রব্য বর্জন করা হয়। কেন? আমরা দেখছি যে ৬০ সালে এই মাদক দ্রব্য থেকে ট্যাক্স আদায় হতো ৬ কোটি টাকা, আর সেখানে আজকে ১৫ কোটি টাকায় দাঁড়িয়েছে। সরকার মনে করেন যে যদি ট্যাক্স আদায় না হয় তাহলে সরকারের অনেক জনকল্যাণমূলক কাজ হবে না।

[4-15—4-25 p.m.]

তাই বলে এটা চিরদিন জিয়ে রাখা যায় না। আমি সেদিন জলপাইগুড়িতে গিয়েছিলাম, সেখানে এস. পি র সঙ্গে দেখা হল তিনি বললেন যত হৈ হাঙ্গামার মূল কারণ হচ্ছে আজকে কলেজ থেকে আরম্ভ করে স্কুলের ছাত্র পর্যন্ত সকলেই মদ খাওয়া ধরেছে। আমি সেজন্য সরকারকে বলব যত তাড়াতাড়ি এটা বন্ধ করা যায় তার জন্য সরকারকে সচেষ্ট হতে হবে। মাননীয় সভাপালিকা মহোদয়া, আমি আরেকটি কথা বলতে চাই আমাদের হেলথ ডিপার্টমেণ্ট সম্বন্ধে। এই ডিপার্টমেণ্টের যে সব সারভিস ওয়ারকার আছে তারা কোন কাজই করে না। একবার করে গ্রামে গ্রামে যায় আর ঘুরে ফিরে আসে। এই জন্য গ্রামে গ্রামে মশার উপদ্রব অসম্ভব রকম বেড়ে গিয়েছে। এই মশক নিবারণের যদি ব্যবস্থা না করা যায় তাহলে অদূর ভবিষ্যতে পল্লীগ্রামে ম্যালেরিয়ায় ছেয়ে যাবে। তারপর আমি বেকার সমস্যার কথা বলতে চাই। আমরা জানি সরকার একটু চেষ্টা করলেই এর একটা সুরাহা করতে পারেন। আবার আমাদের ঢেঁকিতে ফিরে আসতে হবে। আগে আমরা দেখেছি হাজার হাজার বিধবা অসহয়া নারী ঢেঁকিতে ধান ভেঙ্গে তাদের সংসার যাত্রা নির্ব্বাহ করতো। এখন তাদের অর্থনৈতিক অবস্থা এমন যে তারা ঢেঁকি কিনতে পারে না। সরকার যদি তাদের অর্থ দিয়ে সাহায্য করেন তাহলে সরকার জি, আর, থেকে রেহাই পেতে পারেন। কারণ জি, আর, দিয়ে বেকার সমস্যার সমাধান হবে না। তারপর আমি বলতে চাই যে আমাদের সরকার প্রায় ১ কোটী ৫৩ লক্ষ লোককে রেশনিং এর আওতায় এনেছেন। কিন্তু প্রায় অর্দ্ধেক লোক রেশন নিতে পারে না। যদি এদের ব্যক্তিগতভাবে রেশন কার্ড দেওয়া হয় তাহলে এর এ্যাফেক্ট ভাল হবে। তারপর আমি তপশীলভুক্ত সম্প্রদায়ের কথা কিছু এখানে উল্লেখ করতে চাই। আমরা বরাবরই দেখে এসেছি যে তপশীলী সম্প্রদায়ের জন্য চাকরী ক্ষেত্রে ১৫ শতাংশ আর আদিবাসীদের জন্য ৫ শতাংশ চাকরী রিজার্ভ করার কথা কাগজকলমে আছে কিন্তু কার্যত তা প্রতিপালন করা হয় না। যদি কখনও প্রশ্ন তোলা হয় তাহলে বলা হয় যে আপ টু মার্ক নয় এই বলে বাদ দিয়ে দেওয়া হয়। আমি

যুক্তফ্রন্ট সরকারের কাছে আবেদন করব যে ভবিষ্যতে যা রিক্রুট করা হবে তাতে যেন সিডিউল্ড কাষ্ট এবং আদিবাসীদের জন্য যে শতাংশ ঠিক আছে তা যেন মেনটেন করা হয়। সম্প্রতি আমরা শুনছি যে প্রায় চার পাঁচ হাজার প্রাইমারী শিক্ষক নেওয়া হবে তাতে যেন তাদের ঠিক মত নেওয়া হয়। আমি শিক্ষামন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি যেন তাদের ১৫ শতাংশ এবং ৫ শতাংশ প্রাইমারী স্কুলে নিয়োগ করা হয়। এই কয়টি কথা বলে আমি বাজেট সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীনেপাল চন্দ্র রায় :** মাননীয়া সভাপাল মহোদয়া, আমি এই বাজেটের বিরোধিতা করতে উঠে একটি কথাই বলব এই গঙ্গাযাত্রী সরকারের হিক্কা তোলা বাজেট মুখ্যমন্ত্রী এখানে পেশ করেছেন। রোজ আমরা শুনছি এই সরকার মরছে, আবার দেখছি মরছে না। আমরা চাই এই সরকার বাঁচুক। আমরা একে জোর করে বাঁচিয়ে রাখব, মরতে দেব না। আজকে এরা যে বাজেট পেশ করেছেন তাতে দেউলিয়া বাজেট তারা দেশের সম্মুখে তুলে ধরেছেন। এদের লোকে চিনে কারণ এরা জানে যে আমরা এক বছরের বাজেট পেশ করলেও আমাদের কিছু এসে যায় না। অতএব এরপরে যারা আসবে, তারা এই বাজেট অনুযায়ী কাজ করতে গিয়ে বিপদে পড়বে। আমি খালি তুলনামূলক ভাবে কিছু রাখছি। আমাদের সময়ে—অর্থাৎ ১৯৬৬-৬৭ সালে এই পশ্চিমবঙ্গ সরকারের যে বাজেট—তাতে ছিল ১৮৫ কোটি ৩৩ লক্ষ ৩১ হাজার টাকা মোট খরচ হয়েছে, আর ১৯৭০-৭১ সালে সেই বাজেট এই পশ্চিমবাংলার হচ্ছে ২৭৯ কোটি ৩১ লক্ষ ২৬ হাজার টাকা। অর্থাৎ আমাদের কংগ্রেস আমল থেকে ৯৩ কোটি ৯৭ লক্ষ ৯৫ হাজার টাকা বেশী—এঁরা খরচ করছেন। একটু আগে শুনলাম একজন মন্ত্রী বললেন- সেন্ট্রাল টাকা দিচ্ছে না, অতএব সেন্ট্রালের উপর লাগাও। এঁদের Central aid কত দিয়েছে জানেন স্যার? Central aid হচ্ছে ১০০ কোটি ৪০ লক্ষ ২৬ হাজার টাকা। আর আমরা কংগ্রেস আমলে ১৯৬৬-৬৭ সালে পেয়েছিলাম মোট ৫৩ কোটি ৩৭ লক্ষ ৪৭ হাজার টাকা। অর্থাৎ প্রায় অর্দ্ধেক। দু-বছর আগে—কংগ্রেস আমলে ঠিক অর্দ্ধেক টাকা সেন্ট্রার থেকে দেওয়া হয়েছে। আর এঁরা বলছেন আমরা টাকা পাচ্ছি না। এঁদের প্রায় ৪৭ লক্ষ টাকা বেশী দেওয়া হয়েছে আমাদের কংগ্রেস আমল থেকে। তবু এঁরা বলছেন, না, কিছুই কেন্দ্র দিচ্ছে না। লড়াই করতে হবে। আমি বলি সেন্ট্রালের উপর দোষ দিয়ে আর বেশীদিন চলবে না। আগে নিজেদের ঘর সামলান। আমি দেখছি—১৯৬৬-৬৭ সালে আমাদের Central aid সব শুদ্ধ ছিল ২৬ কোটি। ১৮৫ কোটি টাকার মধ্যে আমাদের ৫৩ কোটি Central দিয়েছিল। আর পশ্চিমবঙ্গের নিজস্ব আয় ছিল ১৩১ কোটি ৯৫ লক্ষ টাকা। তার উপর ৫৩ কোটি Central Government দিয়েছেন। সেই তুলনায় আজকে কী দাঁড়িয়েছে? আজ এঁরা ২৭৯ কোটি খরচ করছেন, যেখানে Central aid একশো কোটি টাকা। আর ১৭৮ কোটি টাকা আপনারা নিজেরা state থেকে income করছেন বর্তমান সরকার। আমরা কিন্তু ১৩১ কোটি টাকা নিয়ে এই সরকারকে তখন চালিয়েছিলাম। এঁরা বড় বড় কথা বলে গেছেন যে পুলিশ, এই হাউসে গত ১৫ থেকে ১৮ বছর আগের কথা বলছি,—জ্যোতিবাবু যিনি এখন পুলিশমন্ত্রী—তথা উপমুখ্যমন্ত্রী—তিনি এই হাউসে দাঁড়িয়ে বহুবার একথা ঘোষণা করেছেন যে এই সরকার হচ্ছে পুলিশী সরকার। কেন? না, পুলিশ খাতে নাকি তখন অনেক বেশী টাকা বরাদ্দ ধরা হয়েছিল। এখানে বিরোধী দলের বন্ধুরা বলেছেন পুলিশ সম্বন্ধে। আমিও একটা হিসেব দিচ্ছি—১৯৬৬-৬৭ সালে পুলিশ খাতে কংগ্রেস আমলের কথা বলছি, ১৪ কোটি ৭২ লক্ষ ২৫ হাজার টাকা খরচ হয়েছিল। আর আজকে এই জনগণদরদী সরকার—যার নেতা ঐ জ্যোতিবাবু—যিনি পুলিশমন্ত্রী, তিনি কত টাকা খরচ করছেন জানেন? চৌদ্দ দু-গুণে আঠাশ হয়—তার চেয়েও বেশী, ২৯ কোটি ১৬ লক্ষ ৪৯ হাজার টাকা তিনি পুলিশ খাতে আজ খরচ করছেন।

[4-25—4-30 p.m. ]

১৪ × ২ = ২৮ হয় কিন্তু তারও বেশী ২৯ কোটি ১৬ লক্ষ ৪৯ হাজার টাকা উনি খরচ করছেন, উনিই আবার বার বার এই হাউসে দাঁড়িয়ে বলতেন যে পুলিশকে একটা পয়সা দেয়া উচিত নয়—কেন দেয়া উচিত নয়, না পুলিশ জুলুম করছে বলে। আজকে কি করছেন, আজকে পুলিশ নিষ্ক্রিয় হয়ে বসে আছে বলে পুলিশকে ১৪ কোটির জায়গায় ২৯ কোটি টাকা খরচ দিতে হবে। আজকে পুলিশ চোর, ডাকাত, গুণ্ডা ধরছেনা, যারা নারী হরণ, নারী ধর্ষণ করছে তাদের ধরছে না অথচ তাদের জন্য ২৯ কোটি টাকার উপর খরচ করতে হবে। আগে পুলিশ গুণ্ডা, চোর, ডাকাত সকলকে ধরত কিন্তু তা সত্বেও ১৪ কোটি টাকার মধ্যে তাকে থাকতে হয়েছিল। সভাপাল মহোদয়া, আপনি হয়ত জানেন অবিভক্ত বাংলায় সব থেকে বেশী ক্রিমিনাল ছিল বরিশালে সারা ভারতবর্ষের মধ্যে এবং নর্থ ইষ্টার্ন ফ্রনটিয়ার প্রভিন্সে, আজকে জেলাওয়ারী চলে গেছে, আজকে সারা পশ্চিমবঙ্গ হচ্ছে সব থেকে বেশী ক্রিমিনাল ষ্টেট ভারতবর্ষের মধ্যে। আজকে এখানে ১০০ টার বেশী পলিটিক্যাল মার্ডার হয়েছে, ভারতবর্ষের কোন প্রান্তে পলিটিক্যাল মার্ডার এত বেশী কখনও হয়নি, ভারতবর্ষের ইতিহাসে নেই। তারপর কালকের কি আজকে খবরের কাগজে দেখেছি ট্রেণ ডিসটারবান্স এখানকার মত ভারতবর্ষের অন্য কোন প্রভিন্সে এত বেশী হয় নি। কাজেই পুলিশের খাতে দ্বিগুণের উপর খরচ বাড়িয়ে এই কি ফল পেতে হবে। মুখ্যমন্ত্রী অনশন করছেন পুলিশ নিষ্ক্রিয় বলে, গুণ্ডাদের রাজনৈতিক কারণ বলে ছেড়ে দেয়া হচ্ছে, হাজারে হাজারে মামলা তুলে নেয়া হচ্ছে। আজকের কাগজে রয়েছে বর্ধমান জেলার কালনায় একটা মামলা তুলে নেয়া হয়েছিল, হাইকোর্ট থেকে আবার সেই মামলা বিচারের জন্য পাঠানো হয়েছে। এই যদি অবস্থা হয় তাহলে কেন পুলিশ খাতে টাকা বাড়াতে হবে আজকে জনগণের কাছে সেই কৈফিয়ৎ দিতে হবে। আর একটা ব্যাপার হচ্ছে জেনারেল য়্যাডমিনিষ্ট্রেসন-এআগে ছিল ৫ কোটি ৩০ লক্ষ ৫১ হাজার টাকা, ওঁরা করলেন কি—৮ কোটি ৬ লক্ষ ৩৫ হাজার টাকায় সেটা বাড়িয়ে দিলেন। সব থেকে মজার কথা হচ্ছে যুক্তফ্রণ্ট যখন গদীতে আসীন হলেন, প্রথমবার আমরা দেখেছি রাইটার্স বিল্ডিংসে এয়ারকনডিসন সব খুলে দেওয়া হল, সব খরচ কমে গেল এবং মন্ত্রীরা ৫০০ টাকার বেশী মাহিনা নেবেন না। কংগ্রেস আমলে মন্ত্রীরা নিতেন হাজার টাকার মাহিনা এবং মুখ্যমন্ত্রী বোধ হয় ১২৫০ টাকা মাহিনা নিতেন এবং তখনও বিধানবাবুর আমলে মন্ত্রীর সংখ্যা কম ছিল না—থি-টায়ার মিনিষ্টার ছিল, মিনিষ্টার, ষ্টেট মিনিষ্টার, আবার ডেপুটি মিনিষ্টার, তাতেও প্রায় ২৮।২৯ জন-এর মত মন্ত্রী ছিল, এই মুখ্যমন্ত্রী ও সেই মন্ত্রীদের মধ্যে একজন মন্ত্রী ছিলেন—তখন মোট মন্ত্রীদের বেতনের জন্য ১০ লক্ষ টাকা লাগত। আর আজকে কত? আজকে ওঁরা মাইনে নিচ্ছেন না ৫০০ টাকা, জনগণকে কিভাবে ধোঁকা দিচ্ছেন সেকথা আমরা জানাতে চাই ওঁরা কেবল ৫০০ টাকা মাহিনা নিচ্ছেন কংগ্রেস আমলের থেকেও অর্দ্ধেক। কিন্তু কি দেখতে পাচ্ছি? ওঁরা ১৬ লক্ষ টাকা গোঁড়িয়ে নিচ্ছেন অন্যভাবে ওঁরা গেঁড়াবাজী করছেন ট্রাভেলিং এ্যালাওয়েন্স, মটর এ্যালাওয়েন্স, অমুক এ্যালাওয়েন্স, তমুক এ্যালাওয়েন্স, মেডিকেল এ্যালাওয়েন্স ইত্যাদি বলে। আজকে লজ্জা করে না আপনাদের দাঁতের জন্য মেডিকেল ফি নিতে, জনগণ দাঁত আপনাদের ফেলে দেবে একটি একটি করে, তখন যাবেন কোথায়?

**Shri A. H. Besterwitch**: Mr. Chairman, I rise on a point of order. Mr. Nepal Roy expressed an unparliamentary word 'gayreeaya'. What does he mean by that? He should be more polite in his speech.

**ডাঃ জয়নাল আবেদিন**: মিঃ চেয়ারম্যান, ঐ সদস্য বার বার উঠে আমাদের সদস্য যখনই বলতে উঠেন তখনই বাধা দেন।

**মিঃ চেয়ারম্যান**: বাজেট প্রসঙ্গে যা আছে সেটা আপনারা আলোচনা করুন।

**শ্রীনেপাল চন্দ্র রায়ঃ** মাননীয় সভাপাল মহোদয়া, আমি কোন আনপার্লামেন্টারী কথা বলিনি। কারণ, ঐ ভদ্রলোকের অনেকদিন আগে থেকে আমি এই হাউসে আছি। কাজেই আমি জানি কাকে পার্লামেন্টারী ওয়ার্ড আর কাকে আনপার্লামেন্টারী ওয়ার্ড বলে। তাই আমি বলব যে, আমি একটিও আনপার্লামেন্টারী কথা বলিনি এবং বলবও না, কারণ আমি সেই কথাগুলি জানি। আমি শুধু এই কথা বলব যে মন্ত্রীরা একদিকে আপার হাউস তুলে দিলেন ৩ লক্ষ টাকার জন্য কিন্তু তাহলে খরচ হত ১০ লক্ষ আর ৩ লক্ষ মোট ১৩ লক্ষ টাকা। আজকে ১৩ লক্ষ টাকার উপর ওঁরা কিভাবে—সেটার হিসাব আমি আর এখানে দিতে চাই না তাতে অনেক সময় লেগে যাবে দফাওয়ারি আলোচনার সময় কিছু কিছু দেব, কারণ যতীনবাবু আমাদের একদিন এই হাউসের সামনে দাঁড়িয়ে বলেছিলেন যে আপার হাউস তুলে দেব, এতে করে ৩ লক্ষ টাকা আমরা কমিয়ে দিলাম। ৩ লক্ষ টাকা কমালেন ঠিক, কিন্তু ৩ লক্ষ টাকা কমিয়ে ৬ লক্ষ টাকা এই মন্ত্রীরা পকেটে ঢোকালেন। লজ্জা করে না জনগণের টাকা এইভাবে আপনারা তছরূপ করছেন। আপনারা মন্ত্রী হয়ে লোককে একদিকে বলছেন ৫০০ টাকা মাহিনা নিচ্ছি আর একদিকে আপনারা ৬ লক্ষ টাকা নিয়ে যাচ্ছেন। আপনাদের একটু লজ্জা থাকা দরকার। একদিকে ওঁরা আন-এমপ্লয়মেন্টের কথা বলছেন, খুব মিষ্টি করে বলছেন যে বেকার যুবকদের জন্য আমাদের বুক ফেটে যাচ্ছে, এই রকম কুম্ভীরাশ্রু যাকে বলে ঠিক সেই রকম কুমীরের চোখের জল ফেলার মত ফেলছেন। কই নতুন পরিকল্পনা নিয়ে তো আপনারা এগুচ্ছেন না। মুখ্যমন্ত্রী আজকে জবাব দিয়েছেন যে নূতন নূতন আমাদের যে সমস্ত পোষ্ট ভ্যাকান্ট হবে সেখানে আমরা আর লোক নেব না। এবিষয়ে আমরা এঁদের বক্তৃতার কোন জায়গায় একটি কথাও দেখতে পাইনি যে নূতন করে বাংলাদেশে কি সরকারী উদ্যোগে, কি বেসরকারী উদ্যোগে কারখানা স্থাপিত হয়েছে। আজকে আমার কাছে খবর আছে, ওঁরা হয়ত বলবেন আপনাদের খবর সব ভুয়ো—কিন্তু আপনাদের বাজেটেই আপনারা বলেছেন যে বাংলাদেশে ২৩ পারসেন্ট বেকার বেড়েছে এবং এই যে ২৩ পারসেন্ট বেকার বেড়েছে এটা হচ্ছে সরকারী পরিসংখ্যান। নদীতে কুমীর গোনার যে রকম পরিসংখ্যান ঠিক সেই রকম। কুমীর গোনার পরিসংখ্যান আপনারা জানেন? একটি নদীতে ৫০টি কুমীর আছে। একজন ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট গিয়ে বললেন যখন নাকি তিনি চার্জ নেবেন যে এই নদীতে কটা কুমীর আছে? স্যার, গত বছর ৫০টি ছিল, এই বছর বাচ্চা-টাচ্চা হয়ে ৫৫টা হয়েছে। তারপর আর একজন এসে ৫৫টির জায়গায় ৬০টি বললেন। সেই রকম ওঁদেরও পরিসংখ্যান হচ্ছে ২৩ পারসেন্ট বেকার সংখ্যা বেড়েছে।

[4-35—4-45 p.m.]

আমি প্রশ্ন করি যুক্তফ্রন্টের দায়িত্বশীল লোক বা নেতাদের কাছে যে বাংলাদেশের বাঙ্গালী যুবকদের আপনারা চাকরি দেবার জন্য কটা নতুন পরিকল্পনা করেছেন আমাকে বুঝিয়ে দিন।

(এ ভয়েস :—আপনারা করেছেন ?)

আমরা নিশ্চয়ই করেছি। একথা অস্বীকার করার কোন উপায় নেই যে বাংলাদেশের বিভিন্ন কারখানাতে লক্ষ লক্ষ বেকার যুবকদের আমরা চাকরির ব্যবস্থা করেছি। মাননীয়া সভাপালিকা মহোদয়া, আপনি এই হাউসে কিছুদিন আগে বলেছিলেন বেকার ভাতার কথা। আমার জিজ্ঞাস্য, কি হল বেকার ভাতার? কৈ সে সম্বন্ধে বাজেটের মধ্যে তো একটি কথাও শুনতে পেলাম না, অথচ আপনারা ৩২ দফা কর্মসূচীতে তা বলেছিলেন। পশ্চিমবাংলার মানুষকে ধোঁকা দেবার জন্য বা ভোট পাবার জন্য গ্রামে গ্রামে এঁরা বেকার যুবকদের উৎসাহিত করবার জন্য বলেছিলেন আমরা এলে তোমাদের স্বর্গবাস করিয়ে দেব। স্বর্গবাস আপনারা ঠিকই করিয়েছেন, আজকে বাংলাদেশের লক্ষ লক্ষ বেকার যুবক তারা চাকরি পাচ্ছে না। আর সেই জন্যই তারা ডাকাতি বা লুঠের রাস্তা

নিয়েছে। আমি এই সরকারকে সাবধান করে বলতে চাই যে যদি এই বেকারদের সুব্যবস্থা করা না হয় তাহলে আপনারা গদিতে বসে থাকতে পারবেন না। মাননীয়া সভাপালিকা মহোদয়া, দিনের পর দিন আমরা দেখতে পাচ্ছি, বাংলাদেশের বিভিন্ন ইউনিভার্সিটি থেকে প্রতি বছর লক্ষ লক্ষ যুবক এম, এ, বি, এ, স্কুল ফাইন্যাল পাশ করে বেরুচ্ছে। আজকে এই সমস্ত শিক্ষিত বেকারদের কি অবস্থা সেটা কি আপনারা একবারও ভেবে দেখেছেন? কাজেই আমার কথা হল খালি চোখের জল ফেললেই হবেনা, একটা কংক্রিট কাজ করতে হবে বাংলাদেশের বেকার যুবকদের জন্য বা বেকার সমস্যার সমাধানের ব্যবস্থা করতে হবে। মাননীয়া সভাপালিকা মহোদয়া, এখানে বার বার বেকার ভাতার কথা ওঠে কিন্তু কৈ বাজেটের মধ্যে তো দেখলাম না এক জায়গাতেও এক লক্ষ টাকাও বেকার ভাতার জন্য রাখা হয়েছে। আপনারা যদি ১০।২০ বা ১০০ জনকেও দেবার ব্যবস্থা করতেন তাহলেও বুঝতাম কিন্তু এই বাজেটের মধ্যে আপনারা এক লক্ষ টাকাও বেকার ভাতা বলে ইয়ার মার্ক করেননি। তাহলে এটার কি ঐ ৩২ দফা কর্মসূচীতে স্বর্গবাস করানোর মতনই অবস্থা হবে? এর পরে আমি যে কথাটি বলতে চাই সেটা হচ্ছে, যদি প্রয়োজন হয় আমরা নিশ্চয়ই আপনাদের মত দেব। ঐ সেণ্ট্রালের কথা বলেছেন রহমান সাহেব—বিমাতৃসুলভ ব্যবহার করা হয়, আমিও দেখেছি অনেকদিন ধরে আমাদের সেণ্ট্রাল গভর্ণমেণ্ট পশ্চিমবাংলার দিকে ঠিক সুনজর দেন না।

( এ ভয়েস :—বিমাতৃসুলভ মনোভাব বলুন। )

না, আমি বিমাতৃসুলভ মনোভাব বলব না, সুনজর দেন না, এটাই বলব। আমাদের এখান থেকে সেণ্ট্রাল গভর্ণমেণ্ট কোটি কোটা টাকার বিভিন্ন রকমের ট্যাক্স নিয়ে যান কিন্তু সেই অনুপাতে আমরা পাই না। আপনারা যদি সৎ উদ্দেশ্য নিয়ে আন্দোলন করেন আমরা থাকবো আপনাদের সকলের আগে, আপনারা কিন্তু পিছিয়ে যাবেন। আপনাদের জ্যোতিবাবু তিনি গিয়ে ঐ ইন্দিরা গান্ধীর পায়ে ধরবেন, আমাকে বাঁচান, আমার মন্ত্রীত্ব যেন রক্ষা পায় এই বলবেন। এই তো আপনাদের চিন্তাধারা এই তো আপনারা বলবেন। আমি সেইজন্য বলছি, ভাঁওতা দিলে চলবে না, বাংলাদেশের মানুষ আজকে স্পষ্ট করে সব কিছু জানতে চায়। কিছু লুঠ করে ধান আনলে বা কিছু ডাকাতি করলেই চলবে না এই সমস্ত সমস্যার সমাধান করতে হবে। বাংলাদেশের লক্ষ লক্ষ শিক্ষিত মানুষ আজকে গর্জে উঠেছে। কংগ্রেস সেদিকে নজর দেয়নি বলেই আমরা আজকে ধ্বংস হয়ে গিয়েছি, আপনারাও আজকে ধ্বংসের মুখে চলেছেন। আপনারাও ধ্বংস হবেন যদি বাংলাদেশের শিক্ষিত মানুষদের জন্য ব্যবস্থা করতে না পারেন। টালিগঞ্জ, রায়না, ও মেদিনীপুরে আপনারা জিতেছেন কিন্তু কিভাবে মানুষের সঙ্গে গুণ্ডামী বৃত্তি করেছেন সে খবর আমাদের জানা আছে। কোন জায়গায় fair election হয়নি। যদি fair election হ'ত তাহলে নিশ্চয়ই বোঝা যেত। বাংলাদেশের মানুষকে কোন জায়গায় কোন ভোটারকে সুস্থভাবে যেতে দেওয়া হয়নি, এটা আমরা দেখেছি। মেদিনীপুরেও ঠিক তাই হয়েছে। সেখানে ভোটারদের বলা হয়েছে যে, কংগ্রেসকে ভোট দিলে কেটে ফেলবো, জ্বালিয়ে দেবো। আপনাদের লজ্জা করে না democracy-র কথা বলতে? আপনাদের মুখে democracy-র কথা শোভা পায় না। মাননীয়া সভাপাল মহোদয়া, আমার পূর্ববর্তী বক্তারা এদের যে কতখানি দরদ, এই মন্ত্রীরা—(A voice :—আপনার মুখে শোভা পায়?) চুপ করুন আপনার মত মদ বেঁচে খাইনা আমি।

**শ্রীবীরেন্দ্রনাথ রায় :** মাননীয় সভাপাল মহোদয়, on a point of order, সেটা হচ্ছে এই যে বিরোধীপক্ষের একজন মাননীয় সদস্য আমাদের একজন সদস্যকে বললেন যে "উনি মদ বেঁচে খান।" এটা Unparliamentary কথা। কাজেই আপনার rulling চাচ্ছি, এটা expunge করা হোক এবং উনি যেন ক্ষমা চান।

**শ্রীদেব নারায়ণ চক্রবর্তী :** মাননীয়া সভাপাল মহোদয়া on a point of order, আমি চাইনা—নেপালবাবুর বয়স হয়েছে, উনি যেভাবে উত্তেজিত হচ্ছেন পরবর্তীকালে একটা Condolenee meeting হবে বা শোকসভা হবে এটা আমি চাই না। সেইজন্য মাননীয় সদস্যকে অনুরোধ করছিলাম যে ওনার বয়স হয়েছে, একটু ধীরে ধীরে বলুন।

**মিঃ চেয়ারম্যান (শ্রীমতি ইলা মিত্র) :** এটা Point of order নয়। আপনি বসুন।

**শ্রীনেপাল চন্দ্র রায় :** মাননীয় সভাপাল মহোদয়া, আজকের আনন্দবাজার কাগজে একটা সমীক্ষা বেরিয়েছে। বরুণ সেনগুপ্তের লেখা—সব থেকে মজা হচ্ছে যে এরা Central-এর কথা বলেন যে, Central টাকা দেন না। আমার বন্ধু তরুণবাবু একটু আগে বলে গেছেন। তা সত্ত্বেও আমি আবার বলছি Central থেকে যে টাকাগুলি এসেছে সেগুলি যদি এরা সদ্ব্যবহার করতে পারতেন, (এ ভয়েস—ম্যালেরিয়ার টাকার) হ্যাঁ, আমি বলছি ম্যালেরিয়া নিয়ন্ত্রনের জন্য টাকা Central গভর্ণমেন্ট থেকে আসে। আমি জানি, কারণ আমি নিজে Malaria Department-এর President ছিলাম। আমি জানি কতকগুলি epidemic-এ এরকম আসে এবং শিক্ষাখাতেও দেখেছি। আমি শুধু এদের বলবো, এরা যে কথা বলেন কাজে সেটা করেন না, কাজে করেন না বলে যে টাকাগুলি এসেছিল সেগুলি ব্যয় করতে পারেন নি। এখন সত্যপ্রিয়বাবু শিক্ষাক্ষেত্রে আর কিছু করুন না কেন খালি স্কুলগুলিকে হাতে পাচ্ছেন আর সাপটে নিচ্ছেন। যে কোন স্কুল পাচ্ছেন আর পকেটে ঢোকাচ্ছেন। তার পরের বছর আবার নুতন করে খরচ করবেন। সেজন্য বলছি, টাকা এসেছিল, খরচ করার জন্য, বই কেনার জন্য গরীব ছাত্রদের দেবার জন্য তাদের শিক্ষার ব্যবস্থা করার জন্য টাকা এসে আবার ফিরে গেছে। লক্ষ লক্ষ টাকা, অনেক টাকা, একটা দু'টো টাকা নয়? কোটি কোটি টাকা এখানে খরচ করতে পারেনি। কারণ, এখনতো সব দলবাজী। এখন শুধু কে কতটা স্কুল কলেজ দখল করছে। কালকেই তো দেখলাম এখানে ২জন মন্ত্রীর হাতাহাতি, মারামারী লেগে গেল। এই যে অবস্থা এই অবস্থা আমরা বলি আপনারা মন্ত্রীত্ব বজায় রাখুন। আপনারা থাকুন। আমরা সর্বান্তকরণে ভগবানের কাছে প্রার্থনা করছি। আপনারা ভগবান মানেন না, কিন্তু আমরা মানি। তাই ভগবানের কাছে প্রার্থনা করছি, আপনারা থাকুন। আপনারা থেকে আমরা যেটা পারিনি আপনারা সেটা করুন। খালি হাঙ্গামা করবেন না, লুটেরার কাজ করবেন না, ডাকাতি করবেন না, খুন করবেন না। বাংলাদেশের মানুষকে এই Guarantee দিলেই আপনারা নিশ্চয়ই থাকতে পারবেন এবং যেটা মুখ্যমন্ত্রী বারবার বলেছেন এবং সরকার পক্ষের বন্ধুরা বারবার বলেছেন যে, আপনারা শান্তভাবে বাংলাদেশকে পরিচালনা করুন আমরা আপনাদের নিশ্চয়ই সমর্থন করবো। আমি একথা বলে এই বাজেটের ঘোর বিরোধীতা করছি এবং এটা সম্বন্ধে বলছি যে এই যে বাজেট এটা একেবারে দেউলিয়া সরকারের দেউলিয়া বাজেট ছাড়া আর কিছু নয়।

[4-45—4-55 p.m.]

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী :** মাননীয়া সভাপাল মহাশয়া, খানিকক্ষণ ধরে বিরোধী পক্ষের বক্তৃতা শুনলাম। ডাঃ জাকিল এণ্ড হাইডের কথা আমার মনে পড়ে গেল। যদিও কমিউনিষ্ট হিসাবে আমি এক মানুষের দুরকম চরিত্র বিশ্বাস করি না। ওঁরা আগে সমাজ বিরোধী ছিলেন জনবিরোধী ছিলেন এখন জনদরদী হয়ে গেছেন—এই দুই রকম হয় না। ওঁরা আগে যা ছিলেন এখনও তাই আছেন, বিশেষ করে নেপালবাবুকে সবাই জানেন ওঁর সম্বন্ধে বলার কিছু নাই। উনি আগে সুভাসবাদ ফরোয়ার্ড ব্লক ছিলেন—ওঁর দেশ দরদের কথা বলার প্রয়োজন আছে বলে মনে করি

না—আপনারা সবাই শুনেছেন। এখন প্রশ্ন হচ্ছে যে বাজেট অর্থমন্ত্রী উপস্থাপিত করেছেন এই বাজেটকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করি। এতে ডেফিসিট আছে বলে আপনারা চীৎকার করছেন। ঘাটতি বাজেট তো তা লিখে দেওয়া হয়েছে—আপনারা নূতন কিছু আবিষ্কার করুন। আমাদের অর্থমন্ত্রী পরিষ্কার লিখেছেন যে এই বাজেটে ৪০ কোটি টাকা ঘাটতি—কিন্তু আমরা তো ওঁদেরই ২৫ কোটি টাকা ঘাটতি নিয়ে সুরু করেছিলাম—নিজেদের বুকে হাত দিয়ে বলুন আমরা রাজ্যপালের যে বাজেট যা আমরা নিতে বাধ্য হয়েছিলাম সেটার কথা বলুন। যা হোক ঐ যে ভস্মলোচন ওঁরা যাতে হাত দেন তাতেই সর্বনাশ ঘটে। আপনারা ইন্দিরা গান্ধীর বাজেটটা একবার দেখুন ঐ রেল বাজেট কি সর্বনাশের সূচনা করেছে। আমাদের অর্থমন্ত্রীর বাজেট ঘাটতি হওয়া সত্বেও জনসাধারণের উপর কোন রকম পীড়ন হবে এই রকম কোন ইঙ্গিত এই বাজেটের কোথায়ও লেখা নাই। আমরা মুখে যা বলি কাজের মধ্যেও তা করি যে ঘাটতি বাজেট হয়েছে তা পুরণের কথা ভাবতে হবে—কি করে হবে পরে বলবো। আমরা এর মধ্যে ট্যাক্সের বার্ডেন দেখিনি—একটা জিনিস কংগ্রেস যে ঘাটতি দেখান তা আমাদের ঘাড়ে বোঝা চাপাবার জন্য। তারা আজকে আর নাই, আমাদের অর্থমন্ত্রী তাঁর বক্তৃতার মধ্যে বলেছে ১২ পাতা খুললেই দেখতে পাবেন সেখানে তিনি বলেছেন এই কথা যে আমাদের প্রতি অর্থ কমিশন যা করেছে তাতে কেন্দ্র সুবিচার করেনি। আমরা নিজস্ব ইণ্ডিপেনডেণ্ড কমিশন করতে চেয়েছিলাম এই দাবী আমাদের ছিল। একথা বুঝতে হবে যে বাজেট আমরা তৈরী করেছি এই বাজেট যাতে স্বয়ংসম্পূর্ণ হয় তার জন্য পরিষ্কার একটি পরিকল্পিত বাজেট যাতে ভবিষ্যতে করতে পারি তার জন্য ইণ্ডিপেনডেণ্ট কমিশন-এর দাবী রাখছি—এই প্রস্তাব সেখানে করা হয়েছে। আজকে বাজেটের নিশ্চয়ই সমালোচনা থাকতে পারে। এটা মনে রাখতে হবে আমরা যে সংহতি নিয়ে যুক্তফ্রণ্টের পক্ষ থেকে জনতার আশা আকাঙ্খাকে প্রস্ফুটিত করতে পারতাম, সেই জায়গায় নিশ্চয়ই দুর্বলতা ছিল। তা না হলে আরও সুন্দরভাবে বাজেট উপস্থিত করতে পারতাম। সে বিষয়ে কোন সন্দেহ নাই। কিন্তু এই সাথে আমরা একটা কথা ভুলে যেতে পারি না। এই বাজেট সম্বন্ধে গতকাল আমাদের অন্যতমা নেতৃস্থানীয়া মাননীয়া সদস্যা ইলা মিত্র একথা বলেছিলেন যে এই বাজেট-এর মধ্যে আর একটা কথা আছে যে কথা আজকে আপনারাও সমর্থন করেছেন, ঘুরিয়ে ফিরিয়ে। সেটা হচ্ছে আমাদের যে পরিস্থিতি তাতে কেন্দ্রের সংগে আমাদের লড়াই করতে হবে—এই বাজেটের মধ্যে অর্থমন্ত্রী সে কথা রেখেছেন। এছাড়া আর একটা কথা মনে করেন নি যে কথা গভীরভাবে মনে করার বিষয়, যেকথা গর্বের বিষয়। আমরা যে বাংলাদেশ শাসন করব সেকথা ভাবছি না। সারা ভারতবর্ষ শাসন করব, দিল্লী দখল করব এই স্বপ্নও দেখছি। এই স্বপ্ন বাস্তবে পরিণত হবে একদিন। আমি মনে করিনা এক বছর লাগবে, এক বছরেই দিল্লী দখল করতে পারব, সেই সম্ভাবনাও ভারতবর্ষে রয়েছে। তা যদি হয় তবে বাজেটকে আবার পরিবর্তন করতে হতে পারে। ১৬ পাতা লক্ষ্য করুন, আমাদের অর্থমন্ত্রী সেখানে কর না হতে পারে যেখানে, সেখানে বলেছেন ৭ কোটী ২১ লক্ষ টাকা যদি উন্নয়নের ব্যাপারে দেওয়া হয়, যোগ করতে হয়, ৫১ কোটী ৩৬ লক্ষের স্থলে ৫৮ কোটী ৬৩ লক্ষ টাকা খরচ হবে। এর ফলে ১৯৭০-৭১ সালের রাজ্য বাজেটের সংশোধন প্রয়োজন হবে। ইট মে বি ডিভাইডেড। একথা মনে রাখতে হবে যে এই টাকাগুলি যদি আমরা সংগ্রহ করতে পারি তাহলে আজকে যে বাজেট এখানে দেওয়া হয়েছে, The budget may be turned into a transitory budget. এক বছর ধরে যে এই বাজেটই চালান হবে তার কোন মানে আমি দেখছি না। একথা আপনাদের ভাবতে বলি। আর এই সাথে আছে যে কথা বললেন, পরিপূর্ণ বাজেটের কথা সেই বাজেটও হয়ত আমরা করতে পারতাম। এবারেই সর্বপ্রথম যুক্তফ্রণ্ট তাদের নিজস্ব বাজেট রাখলেন। ১৯৬৭-৬৮ সালের বাজেট আর ১৯৬৮-৬৯ সালের বাজেট এই দুই দুটো বাজেটই আমাদের রচিত ছিল না। এবারের বাজেটই আমাদের নিজস্ব বাজেট এ সত্বেও সভাপাল মহোদয়া, আমি একটা জিনিষ মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটা

হচ্ছে আমি বিশ্বাস করি যে বাজেট ইণ্ডিকেটস্ the tone of the people, condition of the people. এ বিষয়ে কোন সন্দেহ নাই। এই বাজেটে নিশ্চয়ই আপনারা সকলে সন্তুষ্ট হতে পারেন না। কিছু ত্রুটি রয়ে গেছে। বিশেষ করে আমার যেটা মনে হয়েছে সভাপাল মহোদয়া, সেটা হচ্ছে এই যে সকল বাজেটেই there must be some priority. ইন জেনারেল, এই বাজেটে আপনাদের বলবার কিছু নাই। কারণ আপনারাই দেওয়ালে দেওয়ালে লিখেছিলেন ১০ টাকা কে জি চাল হবে। তা হয়নি।

( কংগ্রেস বেঞ্চ হতে :—সেটা আপনাদের কল্যাণে নয় )

সেটা আমাদের জন্যই। আপনারা মিথ্যা কথা বলেছেন, রাস্তায় দাঁড়িয়ে ভোটের লোভ দেখিয়েছেন। নেপালবাবু চলে গিয়েছেন। পুলিশ খাতে ৩ কোটি বাড়াবার তিনি নিন্দা করেছেন। আমি তো বলি তাঁর প্রশংসা করা উচিত। সিমেণ্টের বদলে তিনি গঙ্গা মাটি মিশান, পুলিশ যে তাঁকে ধরে জেলে পাঠাচ্ছে না, সেইজন্য তাঁর প্রশংসা করা উচিত। তার এই কাজ কে না জানে বাংলাদেশে? আমি তো মনে করি কংগ্রেস যে পুলিশ করে গেছল সে অতি অপদার্থ। আমরা ফ্রন্ট মিলিশিয়া গড়তে পারি কিন্তু It will require time, আমি যে প্রাইওরিটির কথা বলেছি সেটা হাউসের সামনে রাখতে চাইছি। যখন বাজেট হয়েছে, আমরা জানি fifty per cent of the national income, আসে এগ্রিকালচার সেক্টার থেকে। সেদিক থেকে আমাদের দেশের সর্বাঙ্গীণ উন্নয়নের কথা যদি ভাবতে হয়, তাহলে কৃষির দিকে নজর দেওয়া প্রয়োজন রয়েছে। সেদিক থেকে আজকে লক্ষ্য করে দেখি যে ১৯৬৪-৬৫ সালে একটা সমীক্ষা হয়েছিল—ইকনমিক রিভিউ-ও আছে, তাতে আছে—মোট জমির ৬২.৯ পারসেণ্ট জমিতে আমরা চাষ করি।

[4-55—5-5 p.m.]

কিন্তু এছাড়াও যেটা নট এ্যাভেলেবল ফর কাল্টিভেসন সেটা হচ্ছে ১৪.৬ এবং আন-কাল্টিভেটেড ল্যাণ্ড যেটা রয়েছে সেটা হচ্ছে ৬.১। অর্থাৎ সব মিলিয়ে প্রায় এইট্টি পারসেণ্ট ল্যাণ্ড কাল্টিভেটেড হয়। যদি আমরা ফিফ্‌টি পারসেণ্ট অব দি ন্যাসনাল ইনকাম এ্যাক্রু করতে পারি তাহলে আজকে এই দিকে আমাদের বেশী নজর দিয়ে বাজেটকে দেখার প্রয়োজন রয়েছে। এবারে আমি বিশেষ করে সেচের কথা বলছি। আপনারা দেখেছেন সেচ ব্যবস্থায় ৩ কোটি ১০ লক্ষ টাকা আমাদের কমাতে হয়েছে। অনেক ফ্যাক্টর রয়েছে যার জন্য আমাদের কমাবার প্রয়োজন হতে পারে। কিন্তু এই দিকটায় নজর দিয়ে যদি একে প্রাওরিটি দিতাম, অগ্রাধিকার দিতাম তাহলে নিশ্চয়ই বুঝতাম এই দিকে আমাদের টাকা বাড়াবার প্রয়োজন রয়েছে। ১৯৭০-৭১ সালে যে টার্গেট আমরা করেছি তাতে দেখছি এ্যাবাউট টেন পারসেণ্ট অব দি কাল্টিভেটেড ল্যাণ্ড ইরিগেটেড হচ্ছে। অর্থাৎ এখনও নাইন্টি পারসেণ্ট বাদ থাকছে। ডিপ টিউবওয়েল দেড় হাজার করার কথা যেটা ওঁরা ঠিক করেছিলেন সেখানে কার্যকরী হয়েছে ১ হাজার।

( এ ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ :—কিছুই হয়নি )

আপনারা তো মোটেই পারেননি, সব ফেলে পালিয়ে গেছেন। তারপর, রিভার ইরিগেশন ৫৫৩টি সব কমপ্লিট করা যায়নি। এগুলি যদি কার্যকরী করতে হয় তাহলে যে টাকা ধার্য করা হয়েছে সেই টাকা বাড়াবার বিশেষ প্রয়োজন উপস্থিত হয়েছে। আপনারা জানেন কৃষি ব্যবস্থার মাধ্যমে যদি কৃষকদের আয়, উপার্জন না বাড়ান যায় অর্থাৎ হোম মার্কেট যদি ডেভেলপ না করে তাহলে ইণ্ডাষ্ট্রী ডেভেলপ করে না। শুধু বাইরে এক্সপোর্ট করলেই কোন দেশের ইণ্ডাষ্ট্রি ডেভেলপ করে না। ইভেন আমেরিকা যেটা একটা ইণ্ডাষ্ট্রিয়ালাইজড কাণ্ট্রি তার এক্সপোর্ট হচ্ছে থার্টি পারসেণ্ট। এই দিকে তাকিয়ে আমি বলছি ইরিগেসনের উপরে জোর দেবার প্রয়োজন রয়েছে। আমাদের এখানে কিছুক্ষণ আগে মাননীয় সদস্য যামিনী সাহা মহাশয় রিলিফের কথা বলেছেন। রিলিফ কমান হয়েছে

৪ কোটি টাকার মত। রিলিফ কখনও ভলান্টারী নয়। এবছরটি আমাদের ভাল যাবে বলে আশা করছি, কিন্তু বিপদ আপদ কখনও হিসেব করে আসে না। কাজেই আমি বলছি যদি আমরা রিভাইস্ করি তখন এই দিকে আমাদের নজর দেওয়া দরকার। বিরোধীপক্ষ বলতে পারেন টাকা কোথায়? আপনাদের আমলে আপনারা যে জমি চুরি করেছিলেন সেখান থেকে ২০ লক্ষ একর বেনামী জমি আমরা ধরেছি। কাজেই এখন বলুন চোরাই মাল যদি ধরা পড়ে তাহলে চোরের কি কখনও ছাড়া পাওয়া উচিত? এতদিন যারা এই চোরাই জমি ভোগ করেছে তাদের পানিসমেন্ট দিতে হবে, তাদের কাছ থেকে জরিমানা আদায় করতে হবে এবং একচেটিয়া গোষ্ঠী যারা রয়েছে তাদের উপর ট্যাক্স ধার্যের কথা ভাবতে হবে। আমাদের পাওনা টাকা পাবার জন্য যেমন আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে লড়ব ঠিক তেমনি জমি চোরদের পেটের মধ্যে হাত দিয়ে জমি বার করে আনতে হবে। মাননীয়া সভাপাল মহাশয়া, আমি আপনার মারফৎ অনুরোধ জানাচ্ছি যেসব ট্যাক্সের কথা এখানে উল্লেখ নেই ওঁদের কাছ থেকে চোরাই মাল উদ্ধার করে সেখানে ট্যাক্স চাপিয়ে আমাদের ঘাটতি পূরণ করা দরকার। যে ঘাটতি বলে ওরা এত বিচলিত, তার একমাত্র কারণ তারা জানেন যে যুক্তফ্রন্ট কখনও গরীবের উপর অত্যাচার করে না। যুক্তফ্রন্ট মেহনতী জনতার স্বার্থ ছাড়া অন্য স্বার্থ দেখে না। যদি কিছু করে তো ওদের গলার টুটি চেপে ধরার কাজ করবে, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-05—5-15 p m.]

**শ্রীশশবিন্দু বেরা:** মাননীয় সভাপাল মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী তথা রাজস্বমন্ত্রী বাজেট পেশ করিতে গিয়ে বর্তমান বাজেট তৈরী করার ক্ষেত্রে অসুবিধাগুলির কথা উল্লেখ করেছেন। তিনি বলেছেন, পশ্চিমবাংলায় যে ধরনের একটা কোয়ালিশন সরকার হয়েছে, তাকে কঠিন পরীক্ষার মধ্য দিয়ে যেতে হচ্ছে এবং এই পরীক্ষার মধ্যে বাধা বিপত্তি স্বাভাবিক। সংবিধানের বাধানিষেধ আছে, যাকে অতিক্রম করে একটা প্রগতিশীল আদর্শ বাজেট রচনা করা যে কোন রাজ্য সরকারের পক্ষেই কঠিন ব্যাপার। তাছাড়া কেন্দ্রীয় সরকার বিভিন্ন রাজ্যে—যে কেন্দ্রীয় সরকারের গৃহীত কর বন্টন করেন, সেই ক্ষেত্রে, তাদের দৃষ্টিভঙ্গির যে সামঞ্জস্যহীনতা রয়েছে বা অর্থ কমিশনগুলোর যেরূপ মনোভাব, তার মধ্যে একটি আদর্শ বাজেট রচনার অসুবিধাগুলো তিনি অনুভব করেছেন। অর্থাৎ যেভাবে এখানে এই বাজেটটাকে রচনা করা উচিত ছিল বলে তিনি অনুভব করেছেন, যুক্তফ্রন্টের দৃষ্টিভঙ্গি নিয়ে সেটা তিনি করতে পারেন নি এই সমস্ত অসুবিধার জন্য। তাহলেও এর মধ্যেও এখানে যে বাজেট উপস্থিত করেছেন, সেই বাজেটকে আমি সমর্থন জানাই। সমর্থন জানাতে গিয়ে আমি একটা দিকের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করবো। আমাদের দেশটা হচ্ছে কৃষির উপর নির্ভরশীল, সেই কৃষি অর্থনীতির উপর এখানে যথেষ্ট জোর দেওয়া হচ্ছে না। এই কথা স্বীকার করা হয়েছে যে আমাদের কৃষি অর্থনীতি আমাদের অর্থনীতির অর্ধেক বুনিয়াদ। অর্থাৎ আমাদের জাতীয় আয়ের মধ্যে ৫০% মত কৃষি ক্ষেত্র থেকে আসে। সেই কৃষির দিকে যথেষ্ট নজর আমাদের দেওয়া হয়নি। আমারা আজকে দেখছি যে Pay Commission-এর যে Report দিয়েছেন, তাতে রাজ্য সরকারের বাজেট থেকে তার পরিপূর্ণ চাহিদা যদি মেটাতে হয় তাহলে ৫০ কোটি টাকার উপর তাদের দিতে হবে। যে ২৮৫ কোটি টাকা রাজস্ব খাতে ব্যয় বরাদ্দ আমাদের দেখানো হয়েছে, তার মধ্যে ৯ কোটি টাকা ঐ Pay Commission-এর নির্দেশমত—মাইনে বাবদ কিছু বেশী দেবার জন্য ধ'রে রাখা হয়েছে বটে কিন্তু পুরো ৫০ কোটি টাকা যদি দিতে হয়, তাহলে দেখা যায় যে, রাজস্ব খাতে যে আমাদের মোট ব্যয় বরাদ্দ তার ১৮% এর মত এই Pay Commission-এর নির্দেশ অনুযায়ী অতিরিক্ত মাহিনা বাবদ দিতে হবে। অথচ সেই তুলনায় আমরা দেখছি আমাদের দেশে সবচেয়ে মূল্যবান যে কৃষি অর্থনীতি, সেখানে ইরিগেশনের সব কটি খাত মিলিয়ে, এবং agriculture মিলিয়ে দেখছি মাত্র ৩০ কোটি টাকারও কম বরাদ্দ করা হয়েছে। এই প্রসঙ্গে বাজেটের সমালোচনা করতে যাচ্ছি না। আমার বক্তব্য হচ্ছে, আমরা মনে করছি যে আমরা এই রাজ্যে অর্থনীতিকে সমাজতান্ত্রিক পথে গড়ে তোলবার জন্য

সর্বতোভাবে চেষ্টা করবো—, অবশ্য এটা আমরা জানি যে, পূর্ণ সমাজতান্ত্রিক পথে অর্থনীতির পুর্ণগঠন সম্ভব নয় এই রকম পরিষদীয় পদ্ধতিতে যে সরকার গঠন করা হয়েছে, তার মধ্যে বিশেষ করে যে সমস্ত বাধা বিপত্তি আছে যে কথা উল্লেখ করেছি ; তাহলেও আমরা বলবো যে আমাদের দেশের কৃষকদের জন্য, তাদের সমস্যাগুলির জন্য আমাদের সরকার যথেষ্ট নজর দিচ্ছেন না। এটা অত্যন্ত দরকার। সেদিকে দৃষ্টিভঙ্গির কিছু পরিবর্তন-এর প্রয়োজন আছে বলে মনে করি। আজকে Pay Commission বসছে, মহার্ঘ ভাতা, বেতন ইত্যাদি বৃদ্ধির জন্য যারা চিৎকার করছেন, তাঁদের জন্য সুযোগ সুবিধা কিছু কিছু আসছে। যাঁরা সংগঠিতভাবে চিৎকার করতে পারছেন, Organised Vocal যারা, তাদের জন্য অনেক কিছু বরাদ্দ হচ্ছে যদিও আমি মনে করি সেই বরাদ্দের প্রয়োজন আছে. কারণ অন্যান্য দেশের সরকারী বেসরকারী কর্মচারীর চেয়ে তারা কম বেতন পান। তাহলেও সেই সঙ্গে সঙ্গে পাশাপাশি যদি আমরা একটা সাম্য ভিত্তিক অর্থনীতি গড়ে তুলতে চাই তাহলে এর সঙ্গে তুলনা করলে দেখা যাবে আমাদের কৃষকদের দুরবস্থার আজকে সীমা নেই। পে কমিশনের রিপোর্ট অনুযায়ী আমরা দেখছি ক্লাস ফোর সারভেন্ট যারা সরকারী কর্মচারী তাদের জন্য যে বেতন হার নির্ধারিত করা হয়েছে সেটা হচ্ছে ১৬০ থেকে ২৩০ টাকার মত। এই ২৩০ টাকা গড় মাসিক আয় যদি একজন কৃষককে করতে হয় তাহলে তার কি পরিমাণ জমি থাকা দরকার? আমরা দেখেছি কৃষিক্ষেত্রে আমাদের দেশে বর্তমান যে ব্যবস্থা, সেই ব্যবস্থার জন্য এই সরকারকে আমরা দায়ী করছি না, কেননা শুধু ২০ বছর নয় বহুকাল থেকে যে কৃষিনীতি আমাদের দেশে চলে আসছে সেটা তার জন্য দায়ী। আমরা দেখেছি নানা বাধা বিপত্তি সেখানে আছে ; প্রকৃতির উপর নির্ভরশীল আমাদের কৃষক সমাজ। যদি একটি কৃষক পরিবারকে একটি ক্লাস ফোর সারভেণ্টের মত উপায় করতে হয়, তাহলে অন্ততপক্ষে তাদের ২০ বিঘা জমি থাকা দরকার। প্রাথমিক শিক্ষকদের জন্য পে কমিশনের সুপারিশ আছে। আমি এখানে বলছি তাদের ক্ষেত্রেও ক্লাস ফোর সারভেণ্টের বেতন বৃদ্ধির প্রয়োজনের সঙ্গে তুলনা করে তাদের জন্য যথেষ্ট বেতন বৃদ্ধির প্রয়োজন আছে। সেই প্রাথমিক শিক্ষকদের যে বেতন হার স্থির করা হয়েছে তা প্রায় ক্লাস ফোর সারভেণ্টদের দ্বিগুন। তাহ'লে দেখা যাচ্ছে প্রাথমিক শিক্ষকদের জীবিকার যে মান দরকার, সেই পর্যায়ে যদি একজন কৃষি পরিবারকে বেঁচে থাকতে হয়, তাহলে অন্তত তার ৪০ বিঘা জমি থাকা দরকার। অথচ জমি বণ্টনের ক্ষেত্রে সেটা দেওয়ার অবকাশ নেই। অথচ আমরা দেখছি ছোট ছোট কৃষক পরিবারের উপর নানান জুলুম চলছে, তাদেরও জমি ছিনিয়ে নেওয়া হচ্ছে। তারা বেশী উৎপাদন বা উপযুক্ত পণ্য মূল্যর সুযোগ পাচ্ছেনা। তারা যে পরিমাণ অর্থ ও শ্রম ব্যয় করে জমিতে, সেই শ্রম এবং অর্থ তারা ফিরে পায় না সাধারণভাবে উৎপাদনের ক্ষেত্রে। কৃষিক্ষেত্রের উপর আমাদের অর্থনীতি সবচেয়ে বেশী নির্ভরশীল অথচ কৃষক জীবন আজ বিপর্যয়কর অবস্থার মধ্যে দিয়ে চলেছে, সেদিকে দৃষ্টি দেওয়া দরকার। উপরের দিকে মানের দিকে যদি দেখি তাহলে দেখব বেতন কমিশনের রিপোর্টে উপরের মানের ১৫শ টাকা পর্যন্ত যাদের মাইনে তাদেরও সুযোগ-সুবিধা বৃদ্ধি করার সুপারিশ হয়েছে। এই মান যদি কৃষকদের ক্ষেত্রে রাখতে হয় তাহলে কৃষকদের সেই পরিমান জমি দেওয়া ত একেবারেই অসম্ভব। সাম্য ভিত্তিক অর্থনীতি যদি আমাদের দেশে গড়ে তুলতে হয় দেশের মানুষের জন্য সমান অর্থনৈতিক সুবিধা-সুযোগ যথাসম্ভব যদি আনতে হয় তাহলে আমাদের দৃষ্টিভঙ্গী পরিবর্তন হওয়া দরকার। অন্যদিকে শহরের ক্ষেত্রে যাদের বহু সম্পত্তি আছে তাদের সেই সম্পত্তি একদিকে যেমন কমিয়ে আনতে হবে তেমনি অন্যদিকে কৃষকদের কি পরিমাণ জমি থাকলে তারা স্বয়ং নির্ভরশীল হতে পারবে সেদিকে দৃষ্টি দেওয়া দরকার। মুখে শুধু সমাজতন্ত্র বললে চলবে না, সমাজতান্ত্রিক পুর্ণগঠনের জন্য সবচেয়ে বেশি সংখ্যায় কৃষকদের দ্বারা অধ্যুষিত আমাদের দেশে কৃষকদের স্বার্থের দিকে দৃষ্টি দিতে হবে, তারজন্য আমাদের দৃষ্টিভঙ্গীর পরিবর্তন আবশ্যক। আমি সরকারের কাছে আশা করবো এদিকে তাঁরা দৃষ্টি দেবেন। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

*Shri Ram Krishana Sarawagi* : माननीया अध्यक्षा महोदया, बजट केवल आनुमानिक आय और व्यय बतलाने के लिए नहीं होता। बजट इसलिये भी होता है कि आने वाले वर्ष के लिये एक सरकार की क्या पालिशी है और उस सरकार का क्या प्रोग्राम होगा। किन्तु माननीय मुख्यमंत्री व अर्थमंत्री ने जो बजट हमारे सामने रखा है उसके भीतर इसका पता ही नहीं है और न उन्होंने किसी प्रकार की पालिशी का उल्लेख ही किया है और न कोई प्रोग्राम ही रखा है। पालिशी और प्रोग्राम निर्भर करता है राजनीतिक स्थिरता पर Political Stability पर। और अगर पालिशी बनती है तो उसे Execute करने के लिये प्रोग्राम होना चाहिये।

हमने देखा है कि पिछले एक वर्ष से इस सरकार के विभिन्न घटक आपस में ही झगड़ा कर रहे हैं और आने वाले वर्ष में भी सरकार के जो घटक हैं, झगड़ते ही रहेंगे यह निश्चित लग रहा है। तो इसका मतलब यह भी है कि आनेवाले वर्ष में भी इस सरकार की कोई पालिशी नहीं रहेगी कोई प्रोग्राम नहीं रहेगा। यों झगड़ा तो सिद्धान्त का मना जा रहा है किन्तु हमारे मानीय मुख्यमंत्री ने एक स्पीच में कहा है कि यह पति-पत्नी का झगड़ा है। झगड़ा चाहे सिद्धान्त का हो या परिवार का या पति-पत्नी का किन्तु....

मैं यह बताना चाहता हूँ कि उनके इस झगड़े के कारण पश्चिम बंगाल की जो बुनियादी समस्याएँ हैं—उस पर ध्यान नहीं दिया जा रहा है। एक बुनियादी प्रश्न हमारे सामने, इस प्रदेश के सामने आर्थिक विषमता का है—Economic Disparity का प्रश्न हमारे सामने है जिसे कम करने के लिये एक वर्षके भीतर इस सरकार द्वारा कोई भी कर्रवाई नहीं की गई और इस बजट के भीतर भी ऐसा कोई इसारा तक नहीं मिलता है कि यह सरकार इस ओर कोई कदम उठाना चाहती है।

माननीय मैडम, आज पश्चिम बंगाल में जो Disparities of Income है, दुनियाँ में सबसे अधिक है। यह एक Industrial State है। यहाँ लाखों लाख ऐसे भी अनेकानेक परिवार हैं जिनकी मासिक आमदनी ५००००० ) पांच लाख रुपये की है। तो एक तरफ पचास मासिक और दूसरी तरफ पांच लाख मासिक-इस तरह की Income disparity यहाँ जो है वह एक और दस हजार की है। दुनियाँ के किसी भी मुल्क में इस प्रकार की Disparity of Income नहीं है। सरकारी पक्ष के सदस्य अक्सर बात करते हैं रूस की और यूरोपियन देशों की। किन्तु रूस में, पोलैण्ड में, हंगरी में

तथा अनेक देशों में आमदनी का अन्तर एकर आठ का है। यहाँ निकदुनयाँ कि आ के सबसे बड़े पूँजीवादी देश अमेरिका में भी यह disparity एक और बारह की है। अमेरिका में एक साधारण मजदूर भी तीन हजार, पैंतीस सौ रुपया कमाता है। किन्तु हम देखते हैं कि इस Disparity को मिटाने के लिये एक भी प्रोग्राम-पालिशी हमारे माननीय मुख्यमंत्री व अर्थमंत्री महोदय ने इस बजट में नहीं रखा है। और वे इन प्रश्नों पर सोचने की भी आवश्यकता नहीं समझते। एक सीधा रास्ता निकाल लिया है कि केन्द्रीय सरकार से रुपया माँगा जाय। लेकिन पश्चिम बंगाल में जिस तरह रुपया बर्बाद हो रहा है इसके उदाहरण सामने हैं। माननीय मुख्यमंत्री ने कहा है कि यहाँ पर सतरह कम्पनियाँ सरकार द्वारा संचालित हैं और माननीय मुख्यमंत्री ने जो आकंड़ा रखा है उसके अनुसार १७ की १७ कम्पनियाँ घाटे में चल रही हैं। आने वाले वर्ष के लिये यह घाटा दो करोड़ रुपये से भी अधिक का होगा। तो इस घाटे का कारण क्या है? इस घाटे का कारण है inefficigency, mismanagement, negligence and bad planning और negligence तथा Bad planning के बारे में इसको सुधारने के लिये माननीय मुख्यमंत्री व अर्थमंत्री ने अपने भाषण में कहीं कोई उल्लेख नहीं किया। अगर मैं कहूँ कि यदि १७ कम्पनियाँ यदि Private Sector में होती तो इस प्रकार एक साल के बाद दूसरे साल यदि घाटा होता तो आप देखते कि मैडम इनके आफिसर्स नौकरी से बरखास्त करदिये जाते। जिसका पैसा लगता है उसके मन में दर्द होता है। यहाँ तो पैसा सरकार का नहीं लगता है, मंत्री का नहीं लगता है, जनता से टैक्स मिलता है और सरकार को लापरवाही से घाटा होता है इसी तरह कलकत्ता स्टेट ट्रांसपोर्ट व ट्राम के लिये Ways and means के रुप में तीन करोड़ रुपया रखा गया है और इसके साथ-साथ दुर्गापुर स्टेट ट्रांसपोर्ट में पैंतीस लाख का घाटा दिखाया गया है। एक तरफ आप कहते हैं कि public Transport रखना चाहिये मगर बार बार आप कहते हैं कि public Sector में सुविधा रखकर जनता का कल्याण किया जायगा और दुसरी तरफ एक साल के बाद दूसरे साल तीसरे साल घाटा दिखाते हैं। और जब हम देखते हैं कि इसी कलकत्ता शहर में प्राईवेट बस वालों को नफा होता है और एक एक रूट की लाईसंस के लिये लोग कतार लगाते हैं— तो लगता है कि सरकारी घाटे में कुछ गोलमाल है। प्राईवेट बस वालों को अगर

मुनाफा न होता तो कतार क्यों लगाते ? सरकार द्वारा संचालित ट्रांसपोर्ट भ्रष्टाचार का केन्द्र बना हुआ है और इसे सुधारने के बजाय गरीब जनता पर टैक्स लगाया जा रहा है, यह दुर्भाग्य की बात है।

दुर्गापुर स्टेट ट्रांसपोर्ट की बात कहूँ। एक आंकड़ा सामने है। १९६८-६९ के भीतर दुर्गापुर ट्रांसपोर्ट में एक सौ बसें थी और घाटा हुआ २८ लाख ४२ हजार। आगामी वर्ष के लिये बसों की संख्या बढ़ाकर ११० हो जायगी यानि दस बसें और बढ़ा दी जायेगी लेकिन घाटा कम होने के बजाय बढ़कर ३२ लाख २९ हजार रुपया हो जायेगा तो यह बस बढ़ाने और घटा बढ़ाने की Theory है। बस संख्या बढ़ने से Overhead expenses कम होना चाहिये, आप का घाटा कम होना चाहिये लेकिन इसके विपरीत आपका घाटा बढ़ता है। तब साफ है कि घाटे का कारण Inefficiency और mis-management है।

पेज २६ में माननीय मुख्यमंत्री ने अपने बजट स्पीच में उल्लेख किया है प्राथमिक शिक्षा को निःशुल्क बनाने के लिये। पिछले साल उन्होंने तीस लाख बंगाली भाषा की किताब "सहज" पथ नाम की निःशुल्क वितरण की गयी और साथ ही साठ हजार नेपाली भाषा की किताबें बांटी गयी। मैं मंत्री महोदय से जानना चाहूँगा कि कितनी किताबें हिन्दी और उर्दू की बांटी गयी हैं। मैं समझता हूँ कि शायद एक भी नहीं। मैडम मैं आप के माध्यम से एक बात पूछना चाहता हूँ कि यह कौन सा न्याय है ? क्या यहाँ पर हिन्दी और उर्दू सीखने वाले नही रहते ? आंकड़ों से पता लगता है कि यहाँ पर हिन्दी तथा उर्दू सीखने वालों की संख्या डेढ़ करोड़ से भी अधिक हि है। उनके बीच भी गरीब हैं जिन्हें फ्रि पुस्तकें चाहिये, परन्तु उनके लिये इस प्रकार की कोई भी सुविधा नहीं की गई। मैं आपके माध्यम से अनुरोध करूँगा मंत्री महोदय से कि इस प्रकार की पक्षपात को नीति न अपनाई जाये। हाल यह है कि यहाँ पर अपनी कमियों पर गौर करने के बजाया सरकार दोष देति है केन्द्रिय सरकार पर कि वह रुपया नहीं देती। पश्चिम बंगाल जो कि एक problem State इसको केन्द्रिय सरकार अधिक से अधिक रुपया दे इसमें दो मत नहीं हो सकते, लेकिन इसका यह मतलब नहीं है कि जो रुपया उपलब्ध है, उसका दुरुपयोग हो। साधनों के सदुपयोग से हा पश्चिम बंगाल की आर्थिक स्थिति सुधर सकेगी। इन शब्दों के साथ मैं इस बजट का विरोध करता हूँ

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডু ঃ** মাননীয়া সভাপাল মহাশয়া, আপনার অনুমতি নিয়ে একটি জিনিসের দিকে আপনার দৃষ্টি আকর্ষন করছি। নদীয়া জেলার শান্তিপুর থেকে প্রায় ২ হাজার তন্তুজ শ্রমিকরা এখানে এসেছে এবং Northgate-এ তারা অপেক্ষা করছে। শান্তিপুর এই তন্তুজ শিল্প পৃথিবী বিখ্যাত। আজ এই শিল্প বিপন্ন হয়ে পড়েছে। আপনি বোধ হয় জানেন যে ভারত সরকার এখন সুতো Export করার অনুমতি দিয়েছেন বলে সুতোর দাম অনেক বেড়ে গেছে। কল্যানী Spinning Mill এর সুতোর দামও অনেক বেড়ে গেছে এবং সেখানে Managing Director থেকে আরম্ভ করে অনেকে একটা টাল বাহনা করছেন। এই সব কারণে তাঁতীরা আজ বিপন্ন হয়ে পড়েছে। আজ শিল্পমন্ত্রীর সঙ্গে তাঁরা দেখা করতে এসেছেন এবং যাতে তাঁরা তাঁর সঙ্গে আলাপ আলোচনা করতে পারেন তার ব্যবস্থা করার জন্য আমি আপনাকে অনুরোধ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** এ সম্পর্কে খবর পাঠিয়ে দিচ্ছি এবং তিনি যদি থাকেন তাহলে তিনি নিশ্চয় দেখা করবেন।

[5-25—5-35 p m.]

**শ্রীঅশোক চৌধুরী ঃ** চেয়ারম্যান মহোদয়া, বাজেটকে সাধারণভাবে সমর্থন করতে গিয়ে একটা কথা আমাদের অর্থমন্ত্রীমহাশয় খুব সুন্দরভাবে বলেছেন যে বাংলাদেশের সাধারণ মানুষের উন্নতির জন্য বাজেটে অর্থ এবং সম্পদ সংগ্রহ করার যে উপায় সেই উপায় বাংলাদেশের সরকারের অত্যন্ত সীমাবদ্ধ এবং এই সীমাবদ্ধতার মূল কারণ হল আমাদের যে সংবিধান এবং তার যে অধিকার সেই অধিকার রাজ্য সরকারকে দুর্বল ও পঙ্গু করে রেখেছে। এই বাধার দরুণ আমাদের রাজ্যের চাহিদা মিটাবার মত সম্পদ সংগ্রহ রাজ্য সরকারের পক্ষে অসম্ভব। তিনি এই কথা স্পষ্ট ভাষায় তাঁর ভাষণের মধ্যে রেখেছেন তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। সেই জন্য আমি একটা কথা বলতে চাই যে আমাদের দেশকে বাঁচাতে হবে এবং যুক্তফ্রণ্ট সরকার এবং যুক্তফ্রণ্ট-এর কর্মসূচীর মধ্যে একটা কথা লেখা আছে সে কথাটা হল এই যে যুক্তফ্রণ্ট সরকার গঠন করবার আগে আমরা একথা খুব স্পষ্ট ভাষায় ঘোষণা করেছিলাম যে সংবিধানকে পরিবর্তন করে রাজ্যগুলির হাতে সম্পদ সংগ্রহ করবার জন্য সেই ক্ষমতা, সেই অধিকার আদায় করতে গেলে যুক্তফ্রণ্ট সরকারকে সামগ্রিকভাবে একটা কার্যকরী বলিষ্ঠ আন্দোলনের কর্মসূচী নিতে হবে একথা আমাদের বাজেটে অর্থমন্ত্রী মহাশয় বলেছেন। আজকে যে সীমাবদ্ধ ক্ষমতা আছে সেই সীমাবদ্ধ ক্ষমতা দিয়ে বাংলাদেশের জন্য যে সম্পদ এবং ক্রমবর্ধমান যে চাহিদা আছে তা মিটান সম্ভব নয় একথা আমরা সকলেই জানি। আজকে আমাদের একথা ভাবতে হবে যে সংবিধানের যে কাঠামো আমাদের সামনে থাকুক না কেন আমাদের বাঁচতে হলে এবং দেশকে যদি বাঁচাতে হয় তাহলে পর আমাদের সেই বাধাকে অতিক্রম করার শক্তি সঞ্চয় করতে হবে। এটা সব সভ্য দেশেই করেছে। উন্নয়নের পক্ষে যে বাধাই থাকুক না কেন সেটা তারা অতিক্রম করেছে। আমাদের দেশের সংবিধান যদি আমাদের বিভিন্ন রাজ্যগুলির ক্ষমতা কেড়ে নেয়, তার বাঁচার পথকে যদি বন্ধ করে দেয় তাহলে সেই সংবিধানকে যদি সংশোধন করা না যায় তাহলে সেখানে জনতার যে বাঁচার আন্দোলন সেই আন্দোলনের দ্বারা স্বভাবতঃই মানুষ তা ভেঙ্গে দেবে, এটাকে বাঁচিয়ে রাখবার কোন ক্ষমতা কারো থাকবে না। আজকে বাংলাদেশের অর্থনীতি একটা বিপর্যস্ত অবস্থায় দাঁড়িয়েছে। আমরা দেখতে পাচ্ছি শুধু বাংলাদেশে নয় সারা ভারতবর্ষের অর্থনীতি একটা ফাঁকির উপর দাঁড়িয়েছিল সেই অর্থনীতি আজকে ভেঙ্গে পড়ছে এবং সেই ভেঙ্গে পড়া অর্থনীতিকে কেন্দ্র করে রাজনৈতিক দলাদলি সৃষ্টি হচ্ছে কিন্তু এটা দেখে আমাদের ভয় পাওয়ার কিছু নেই বরং এটা আনন্দের কথা যে এটা আজকে ভাঙছে। ফাঁকির উপর যে সংবিধান তৈরী হয়েছে, ফাঁকির উপর যে অর্থনৈতিক বনিয়াদ তৈরী হয়েছে, সাধারণ লোকে শোষিত হচ্ছে সেটাকে জনসাধারণ আজকে

ভাঙছে। আজকে বিক্ষোভ বিদ্রোহের দ্বারা সংবিধানে সম্পত্তি রাখবার যে আইন ছিল তাকে চ্যালেঞ্জ করছে, সম্পত্তির অধিকারকে চ্যালেঞ্জ করছে। সেই যে আন্দোলনের ডাক এসেছে, সমস্ত দেশের মানুষকে বাঁচানর জন্য যে আন্দোলন গড়ে উঠছে বাজেটের মধ্যে দিয়ে যুক্তফ্রন্ট সরকারের পক্ষে সেটার সামগ্রিক রূপ দেওয়া হয়ত সম্ভব নয় সেইজন্য সংবিধানের সংশোধনের কথা এসে পড়ছে। এই সংবিধানে যেসব বাঁধা আছে সেই বাঁধাগুলিকে অতিক্রম করবার জন্ম যুক্তফ্রন্ট সংকারকে একটা বলিষ্ঠ আন্দোলনের কর্মসূচী নিতে হবে। এটা যদিও যুক্তফ্রণ্টের কর্মসূচীর মধ্যে আছে তবুও এটা যেন কাগজে একটা শব্দ হিসাবে বেঁচে না থেকে সত্যিকারের বলিষ্ঠ কর্মসূচী হিসাবে বাংলাদেশের মানুষ যাতে এই সংবিধান সংশোধনের আন্দোলনকে রূপ দিতে পারে সেই আহ্বান আমি যুক্তফ্রণ্ট সরকারের কাছে রাখছি। আমাদের দেশের বাজেটের যে সীমাবদ্ধতা আছে সে সম্পর্কে আমরা সচেতন আছি কিন্তু আমাদের দেশের গ্রামাঞ্চলে বেশীর ভাগ গরীব মানুষ বাস করে সেই গরীব মানুষরা নিশ্চয়ই আজকে যুক্তফ্রণ্ট সরকারের কাছে তাদের দুঃখ দুর্দশা, তাদের উন্নতি, তাদের আর্থিক চাহিদার ক্ষেত্রে তারা অগ্রাধিকার দাবী করতে পারে। কারণ যুক্তফ্রণ্ট সরকার নীতিগতভাবে তাদের সেই দাবীকে স্বীকৃতি দিয়েছে সেই স্বীকৃতির উপর দাঁড়িয়ে আমি এই অনুরোধ জানাব আমাদের অর্থমন্ত্রীকে যে বাংলাদেশের গ্রামাঞ্চলে যে ১৫টি জেলা আছে এবং সেই ১৫টি জেলায় যে লক্ষ লক্ষ গরীব মানুষ আছে তাদের অন্তত আড়াই তিন মাসের কাজের বন্দোবস্ত যাতে টি. আর. এর মাধ্যমে দিতে পারেন তার ভিতর দিয়ে গ্রামের সাধারণ উন্নতি হতে পারে, আমি হিসাব করে দেখেছি অন্তত:পক্ষে ২৪ কোটি টাকা টি, আর, এবং ডি, আর-এর জন্য যদি আগামী বছরে বরাদ্দ করতে পারেন তাহলে সেই কাজ সম্ভব হতে পারে। আমি জানি একটা আশংকার কথা আছে। গতবার রাজ্যপালের ভাষণের সময় এবং অর্থমন্ত্রীর ভাষণের সময় গ্রামাঞ্চলে অনগ্রসর অঞ্চলে এবং অনুন্নত অঞ্চলের উন্নয়নের কথা ছিল কিন্তু এবারকার রাজ্যপালের ভাষণের মধ্যে সেকথা নেই। সুন্দরবন উন্নয়নের কথা ছিল গতবার অর্থমন্ত্রীর বাজেট ভাষণের মধ্যে, এবার সুন্দরবন উন্নয়নের কথা অর্থমন্ত্রীর বাজেট ভাষণের মধ্যে নেই। সুন্দরবন পরগণার ১৫ লক্ষ অধিবাসীর ৫টি থানা নিয়ে সুন্দরবন, এটাকে একটা খুব ভাল জায়গায় পরিণত করা যায়, ঐশ্বর্য্যশালী এলাকা হিসাবে গড়ে তোলা যায়। আগে এটাকে বলা হত সুন্দরবন পশ্চিমবাংলার গ্যানারি, এই গ্যানারী ধীরে ধীরে তার সমস্ত সম্পদ হারিয়ে তার কৃষির অবনতি হয়ে সেটা আজ দুর্ভিক্ষ এলাকায় পরিণত হতে চলেছে। অথচ সুন্দরবন পরগণাকে যদি অর্থনৈতিক ভাবে গড়ে তোলা যায় তারজন্য যদি কিছু অর্থ বরাদ্দ করা যায় তাহলে বাংলাদেশের ঐশ্বর্য্যশালী অংশ হিসাবে গড়ে উঠতে পারে। আজকে সুন্দরবনের একটা রাস্তার জন্য বরাদ্দ টাকা চেয়ে পাওয়া যায় না, একটা স্কুলের মঞ্জুরির জন্য টাকা চেয়ে পাওয়া যায় না, দুঃখের কথা সুন্দরবনে যাতায়াতের জন্য যোগাযোগের জন্য নদী বাঁধ মেরামতের জন্য টাকা চেয়ে পাওয়া যায় না, আর যে টাকা পাওয়া যায় তা অতি সামান্য। সে জন্য বাংলাদেশের অনগ্রসর অঞ্চলের উন্নয়নের জন্য যে দাবী সেই দাবী যুক্তফ্রণ্ট সরকার অস্বীকার করতে পারেন কি? অর্থমন্ত্রীর কাছে অনুরোধ রাখব তিনি তাঁর বাজেট বরাদ্দ চূড়ান্ত করবার আগে সুন্দরবন অনগ্রসর এলাকার রাস্তাঘাট তার বেকার সমস্যার কথা মনে রাখবেন। বাংলা দেশের মধ্যে সুন্দরবন অঞ্চল অনগ্রসর অঞ্চল সুতরাং ব্যয়বরাদ্দ ঠিক করার আগে এই এলাকাকে অগ্রাধিকার দেবেন। আজকে দিন পাল্টাচ্ছে সাধারণ মানুষের ধারণাও পাল্টাচ্ছে, পুরানো আইন কানুনের সঙ্গে মানুষের সংঘাত এসে দাঁড়াচ্ছে। সম্পত্তির অধিকার—এর সঙ্গে মানুষের সংঘাত আসছে, সেই সংঘাতকে যুক্তফ্রণ্ট সরকার নেতৃত্ব দেবে, তাকে সঠিক পথে এগিয়ে নিয়ে যাবে, এর মধ্যে দিয়ে আমাদের বাজেট সার্থক হয়ে উঠবে এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবোধচন্দ্র পুরকায়েত:** মাননীয়া অধ্যক্ষা মহোদয়া, আমি আপনার মাধ্যমে

দুয়েকটা কথা বলতে চাই। এখানে আমাদের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রীমহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের উপর আলোচনা করতে গিয়ে বিরোধীপক্ষ থেকে এই বাজেটকে ডেউফিয়া বাজেটরূপে তারা সমালোচনা করেছেন। একথা ঠিক যে আমাদের মুখ্যমন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন সেটা ঘাটতি বাজেট। কিন্তু ঘাটতি বাজেট হলেও আমি একটা দিক লক্ষ্য করেছি; কেন এই ঘাটতি বাজেট আজকে যুক্তফ্রন্ট সরকারকে বহন করতে হচ্ছে? ঘাটতি বাজেটের ক্ষেত্রে একটা কথা আমি জানাতে চাই যে, একদিকে কেন্দ্রীয় সরকার অপরদিকে রাজ্যসরকার। এই রাজ্যসরকার এবং কেন্দ্রীয় সরকারের মধ্যে যে আর্থিক সঙ্গতিগুলি রয়েছে যা থেকে প্রচুর পরিমাণ আর্থিক সংস্থান পাওয়া যায়—সেগুলির মধ্যে বাজেটে আমরা দেখতে পাচ্ছি মূলতঃ কেন্দ্রীয় সরকারের অধীন। পরিকল্পনার কাজগুলি করার দায়িত্ব রাজ্যসরকারের উপরে, সে দায়িত্বগুলি দেয়া হয়েছে সংবিধানের মধ্য দিয়ে কিন্তু সেই পরিকল্পনাগুলি রূপায়ণ করার ক্ষমতা উন্নয়নমূলক কাজগুলি করার ক্ষমতা কিভাবে তা তার অর্থসংস্থান হবে কিভাবে কার্যকরী হবে সেই ক্ষমতা রাজ্যসরকারকে দেয়া হয়নি।

[5-35—5-45 p.m.]

সেই ক্ষমতাগুলো মূলতঃ কেন্দ্রীভূত করা হয়েছে কেন্দ্রীয় সরকারের হাতে। এই হলো আমাদের সংবিধানের অবস্থা। তাই এই সংবিধানের মধ্যে থেকেই আমাদের যুক্তফ্রন্ট সরকারকে আজকে এই ঘাটতি বাজেট উত্থাপন করতে হয়েছে। আমরা জানি—এজন্য আমাদের বিরোধীপক্ষ যে সমালোচনাই করুন না কেন, তাতে আমাদের বিচলিত হবার কারণ নাই। এই যে ঘাটতি বাজেটের কথা বলা হয়েছে, —আমি তাঁদের বলবো—কেন্দ্রে তো তাঁদের কংগ্রেস সরকার রয়েছে। তাঁরাও তো ঘাটতি বাজেট পার্লামেন্টে উত্থাপন করেছেন। তবে কথা হচ্ছে এই ঘাটতি বাজেট পূরণ করবার জন্য আমাদের কী পন্থা গ্রহণ করতে হবে! এই ঘাটতি পূরণ করতে গিয়ে আমাদের লক্ষ্য রাখতে হবে—দেশের উন্নয়নমূলক কাজগুলিকে করতে গিয়ে আর্থিক সঙ্গতি আহরণ করবার ক্ষেত্রে জনকল্যাণমূলক কাজগুলি যেন দ্রুত এগিয়ে যায়, আর যাতে জনসাধারণের উপর অযথা কর ভার না চেপে যায়—এইদিকে লক্ষ্য রাখতে হবে। এখানে আমরা দেখছি যে যুক্তফ্রন্ট সরকার ৩২ দফা কর্মসূচী তাঁরা ঘোষণা করেছেন, সেই ৩২ দফা কর্মসূচীর মূল যে কথাগুলি একদিকে জনকল্যাণমূলক কাজগুলি করা, আর অন্যদিকে যাতে তাদের উপর কোন পীড়নমূলক কোন কর ভার না চাপে—সেটা দেখা, আমরা জানি বর্তমান এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থা এবং এই রাষ্ট্র কাঠামোর মধ্যে বিরাট কিছু করা যাবে না, জনসাধারণের মঙ্গল করা খুবই কঠিন কাজ। আমরা যে মঙ্গলের কথা ভাবি—তাতে জনসাধারণকে শোষণ থেকে আজও মুক্তি দিতে পারি নি। তবুও এই রাষ্ট্র কাঠামোর মধ্যে থেকে ৩২ দফা কর্মসূচী ঘোষণা করা হয়েছে—সাধারণ মানুষের মঙ্গলজনক ও কল্যাণজনক কাজ করা,—এরমধ্যে আছে অষ্টমশ্রেণী পর্যন্ত বিনা বেতনে দেশের ছেলেমেয়েদের শিক্ষা দেওয়ার সুযোগ করে দেওয়া। কৃষকগণকে ৯ বিঘা পর্যন্ত জমির খাজনা থেকে মকুব করা। কৃষি ও সেচের উন্নতি করা এই সমস্ত উন্নয়নমূলক কাজের কথা ঐ ৩২ দফা কর্মসূচীর মধ্যে ঘোষণা করা হয়েছে। আর একটা হচ্ছে গণ আন্দোলনের পথ উন্মুক্ত করে দেওয়া, তারজন্য ঘোষণা করা হয়েছে—ন্যায়সঙ্গত গণ-আন্দোলনে পুলিশ কোনরকম হস্তক্ষেপ করতে পারবে না। এই যে মৌলিক কথাগুলি ঐ ঘোষণার মধ্যে আছে, সেদিকে লক্ষ্য রেখে আমাদের কাজ করতে হবে। তাই ঘাটতি বাজেট পূরণ করবার জন্য এমনভাবে আমরা কোন কর ভার দেশের জনসাধারণের উপর চাপাবো না, যাতে তাদের উপর পীড়ন হয় বা কোন রকম চাপ পড়ে। সে পথে আমরা যাব না। কিন্তু আমি লক্ষ্য করলাম যে আমাদের এই যুক্তফ্রন্ট সরকার অর্থ সংগ্রহের জন্য এমন একটা পথ ধরেছেন যার ফলে তারা দেশে একটা জুয়াড়ি অবস্থার সৃষ্টি করছেন বলে আমি মনে করি। যেমন অর্থসংগ্রহ করতে গিয়ে দেখছি কতকগুলি আবগারী দোকান নূতন করে খোলা হচ্ছে। একথা ঠিক দোকান না খুললেও দেশে যে মদ্যপের সংখ্যা বাড়বে না এমন কোন কথা নাই। কিন্তু

যুক্তফ্রন্ট সরকারের অংশীদার হয়ে নীতিগতভাবে তা সমর্থন করতে পারি না। অপরদিকে দেখছি যুক্তফ্রন্ট সরকার লটারী খেলার ব্যবস্থা করেছেন। এর মধ্য দিয়ে দেশে একটা জুয়াড়িপ্রবণতা দেখা যাচ্ছে। এটাও আমি নীতিগতভাবে সমর্থন করতে পারি না। এই পথে যুক্তফ্রন্ট সরকার তার আর্থিক সঙ্গতি আহরণ করবার চেষ্টা করছেন। কিন্তু এই কাজগুলো নীতিহীন কাজ বলে আমি মনে করি। এর দ্বারা জনগণের নৈতিক মান নষ্ট হয়ে যায়। বাজেটে দেখছি—পুলিস খাতে ব্যয় বাড়ানো হয়েছে। যুক্তফ্রন্টের শরীক দলগুলি আমরা যখন বিরোধী দলে ছিলাম—কংগ্রেসের বিরোধিতা করেছিলাম, তখন কংগ্রেসের সমালোচনা করেছি এই বলে যে পুলিস খাতে ব্যয় না বাড়িয়ে শিক্ষা খাতে, স্বাস্থ্য খাতে ও উন্নয়নমূলক খাতে ব্যয় আরো বাড়ানো হোক। আজ যুক্তফ্রন্ট সরকারের ক্ষমতায় বসে ঠিক সেই কাজটাই করছেন কি? পুলিশ খাতে ব্যয় বাড়ানো হচ্ছে। অপরদিকে ৩২ দফার মধ্যে যে অষ্টমশ্রেণী পর্য্যন্ত বিনা বেতনে শিক্ষা দেওয়ার ব্যবস্থা করবার কথা বলা হয়েছে, তা হচ্ছে না। অথচ কংগ্রেসের আমলে যে পুলিসকে দিয়ে গণ-আন্দোলনকে শুব্ধ করার জন্য পুলিশদের নানাপ্রকার সুবিধা দিয়ে এসেছে। আজ আমাদের কাজ হচ্ছে সেই পুলিস বাজেট বাতিল করা। তা না হয়ে পুলিশ খাতে ব্যয় বাড়ানো হচ্ছে। এবং আমরা যুক্তফ্রন্টের মন্ত্রীদের নিকট থেকে শুনতে পাচ্ছি যে অর্থাভাবের দরুণ ৩২ দফা কর্মসূচীকে রূপায়িত করা যাচ্ছে না কিন্তু অপরদিকে দেখছি পুলিশ খাতে, য়্যাডমিনিষ্ট্রেসন খাতে ব্যয় বাড়ানো হচ্ছে। অন্যান্য খাতে তুলনামূলকভাবে ব্যয় বাড়ালেও আমি মনে করি পুলিশ খাতে এই ভাবে ব্যয় বাড়ানো উচিত নয়। পুলিশ খাতে ব্যয় কমিয়ে অন্যান্য খাতে জনহিতকর খাতে, শিক্ষাখাতে, স্বাস্থ্য, কৃষি, রাস্তা খাতে ব্যয় আরো বাড়ানো উচিত বলে আমি মনে করি। অধ্যক্ষ মহোদয়া, আপনার মাধ্যমে যুক্তফ্রন্টের মন্ত্রীদের আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই যে পুলিশ খাতের দিকে নজর রাখুন। অবশ্য একথা বলার অর্থ এই নয় যে আমাদের যিনি উপ-মুখ্যমন্ত্রী, পুলিশমন্ত্রী তাঁর আমি বিরোধিতা করছি, এখানে নীতিগত প্রশ্ন রয়েছে। এখানে আমরা দীর্ঘদিন ধরে কংগ্রেসের বিরোধিতা করে এসেছি, আমরাই শ্লোগান দিয়েছিলাম যে শিক্ষার দাবী জাতীয় দাবী কিন্তু আজকের দিনে সেই দাবীকে আমরা অগ্রাধিকার দিতে পারছি না অথচ যার আমরা বিরোধিতা করে এসেছি দীর্ঘদিন ধরে সেই পুলিশ খাতে আমরা ব্যয় বাড়াবার দিকে পা বাড়াচ্ছি—এটা ঠিক নয়। তাই কিভাবে পুলিশখাতে আমাদের ব্যয় কমাতে হবে সেটা আমাদের উপ-মুখ্যমন্ত্রী, পুলিশমন্ত্রী যেন একটু ভাবেন এবং কেমন করে এই খাতে ব্যয় কমিয়ে অন্য খাতে ব্যয় বাড়াতে পারি এবং যুক্তফ্রন্টের কর্মসূচীকে রূপায়িত করতে পারি এটাই—হচ্ছে আমাদের বক্তব্য। অন্যান্য খাতে যেমন জনস্বাস্থ্য, কৃষি, সেচ, রাস্তা সেদিকে ব্যয় বাড়ানো হয়েছে ঠিক কথা কিন্তু এগুলি আরো বেশী হওয়া উচিত বলে আমি মনে করি। সর্বশেষে আমি একটা কথা বলতে চাই যে আমাদের অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী একটা জায়গায় বলেছেন গণতান্ত্রিক সমাজবাদের কথা, এটাই হচ্ছে আমাদের যুক্তফ্রন্টের লক্ষ্য কিন্তু আমি মনে করি যে এটা যুক্তফ্রন্টের লক্ষ্য নয়, এটা আমাদের মুখ্য-মন্ত্রীর দলের আদর্শ বা লক্ষ্য হতে পারে কিন্তু যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছে বিভিন্ন দল নিয়ে। এবং সেই দলগুলোর আদর্শ এবং নীতি ভিন্ন। তাই এই সরকারের লক্ষ্য গণতান্ত্রিক সমাজবাদ নয়, এটা তার ব্যক্তিগত, দলের চিন্তা, ভাবনার কথা। কাজেই আমি বলতে চাই, এই যে ঘাটতি বাজেট এখানে উত্থাপন করা হয়েছে এই বাজেট ঘাটতি বাজেট হলেও আমি এটাকে সমর্থন করছি কিন্তু যে সমস্ত প্রশ্নগুলি নীতিগত ক্ষেত্রে এসে দেখা দিয়েছে সেগুলি সম্পর্কে যুক্তফ্রন্ট সরকার নিশ্চয়ই চিন্তা করবেন এই দাবী এবং এই বিশ্বাস রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুবোধ গোপাল গুহায়েত:** মাননীয়া, চেয়ারম্যান মহাশয়া, আমি এই বাজেটকে সমর্থন করছি। এই বাজেট সম্পর্কে আমাদের বিরোধীপক্ষ বহুপ্রকারের সমালোচনা করেছেন—তার মধ্যে একটা হচ্ছে যে বেকার সমস্যার সমাধানের জন্য এতে কোন ব্যবস্থা করা হয়নি। এই সব যুক্তি অপর জায়গায় দিলেই ভাল হত, কেন না বেকার সমস্যা সমাধানের ব্যাপারটা মূলতঃ নির্ভর করে

কেন্দ্রীয় সরকারের উপর, কোন বিশেষ রাজ্য সরকারের উপর নয়। রাজ্য সরকার ছোটখাট কুটির শিল্পের ব্যাপারে কিছুটা অগ্রণী হতে পারে তাও টাকা যদি হাতে থাকে। আমাদের বাজেটে মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী অনেক অভাব এবং অসুবিধার কথা বলেছেন কেন বিভিন্ন বিভাগের জন্য বেশী টাকা দিতে পারছেন না, কেন জনকল্যানমূলক কাজ করতে পারছেন না—সেগুলির সব বর্ণনা করেছেন এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যথেষ্ট সাহায্য পেলে বেশী কাজ করা যেত এই কথা বলেছেন। এটা আমরা জানি যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যথেষ্ট সাহায্য পাওয়া যাচ্ছে না, হয়ত তারা একটু আধটু বিমাতৃসুলভ ব্যবহার করেছেন। তা ছাড়া যতক্ষণ না এই গঠনতন্ত্র বদল করতে পারা যাচ্ছে ততক্ষণ পর্যন্ত যে ক্ষমতা কেন্দ্রীয় সরকারের এবং রাজ্য সরকারের রয়েছে তাতে অনুরোধ করা ছাড়া জোর করে তাদের কাছ থেকে সমস্ত দাবী আদায় করা যায় না একথা সত্য।

[5-45—5-55 p m.]

কিন্তু এই কথা অস্বীকার করে লাভ নেই যেটা আমাদের একজন বিরোধী পক্ষের সদস্য উত্থাপন করতে চেয়েছিলেন এবং তিনি সময় পান নি—আগেতে আমরা কিছু কিছু টাকা পেয়েছি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অথবা রাজ্যসরকারের টাকা বিভাগীয় কর্মচারীরা খরচ করতে পারেন নি বা বিভাগ খরচ করেন নি এই যে অভিযোগ এটা যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে না করলেই ভাল হত কারণ এটা কংগ্রেস আমল থেকে চলে আসছে, এটা উল্লেখ করে লাভ নেই। কেন্দ্রীয় সরকার বিভিন্ন জনকল্যানমূলক কাজের জন্য যতটুকু দিতেন তা বহু লোক জানেন যে কংগ্রেস আমলে খরচ হত না। শুধু তাই নয় আমাদের রাজ্যসরকারের অনেক বরাদ্দ করা টাকা কর্মচারীদের কুঁড়েমির জন্য, আমাদের যারা পরিচালনা করেন বছরের পর বছর এই সামান্য টাকা খরচা হয়নি। এটা সত্যি কথা যে আমরা অনেক সময় আমাদের টাকা খরচ করি নি এবং একথাও সত্যি আমাদের যে আর্থিক সঙ্গতি তাতে সমস্ত প্রকার জনকল্যাণমূলক কাজ করা সম্ভব নয়। কিন্তু আজকে পশ্চিমবাংলার মানুষ বিশেষ করে যুক্তফ্রন্ট সরকারের বাজেটের এই দৃষ্টিভঙ্গী নিয়ে বিচার করবে আমাদের কম টাকা থাক বেশী টাকা থাক সে টাকা বেশীর ভাগ লোকের জন্য ব্যয় করা হচ্ছে কি না, ৩২ দফা কর্মসূচী কার্য্যে পরিণত করবার জন্য ব্যয় করা হচ্ছে কিনা, মেজরিটির স্বার্থের জন্য ব্যয় করা হচ্ছে কি না এবং ইকুইটেবল ডিষ্ট্রিবিউসান হচ্ছে কি না অর্থাৎ সমস্ত শ্রেণীর মধ্যে বেশীর ভাগই বণ্টন হচ্ছে কি না। মাননীয়া চেয়ারম্যান মহোদয়া, আমি এই বাজেট সমর্থন করতে গিয়ে এই কথা বলতে পারি যে বাজেটে যেভাবে ব্যবস্থা আছে তাতে এটা ঠিক ইকুইটেবল ডিষ্ট্রিবিউসান হয়েছে এই কথা সম্পূর্ণভাবে বলতে পারি না। তার কারণ হচ্ছে আমরা জানি আমাদের সামান্য টাকা সেই সামান্য টাকার মধ্যে শিক্ষা, স্বাস্থ্য, সেচ, ত্রাণ, কৃষি প্রভৃতি সমস্ত ডিপার্টমেণ্ট, যে টাকা চাইবে এতে কোন সন্দেহ নেই। কিন্তু আজকে পশ্চিমবাংলার গ্রামে গ্রামে—গ্রামের কথা ছেড়ে দিলাম অঞ্চলে কোন ইউ পি স্কুল নেই, অবিলম্বে সেখানে স্কুল হওয়া দরকার। এ বিষয়ে কোন সন্দেহ নেই যে অবিলম্বে অষ্টম শ্রেণী পর্যন্ত বাধ্যতামূলক শিক্ষা হওয়া দরকার। আজকে পশ্চিমবাংলার গ্রামে গ্রামে হাসপাতাল নেই, অধিকাংশ গ্রামে পানীয় জলের ব্যবস্থা নেই, বহু ছোট বড় সেচ পরিকল্পনা পড়ে রয়েছে তার ব্যবস্থা করা দরকার। কিন্তু যথাযথ গুরুত্ব যতটা দেওয়া উচিত ছিল ততটা দেওয়া যায় নি। আমাদের যতটা টাকা তার অধিকাংশই দেখা যাচ্ছে পে-কমিশনের রিপোর্ট অনুযায়ী অন্যান্য বরাদ্দের জন্য দেওয়া হচ্ছে: আজকে তাই প্রশ্ন হচ্ছে সেটা বেশী গুরুত্বপূর্ণ না গ্রামের হাজার হাজার লক্ষ লক্ষ কোটি কোটি লোক তাদের যে অভাব অভিযোগ সেটা বেশী গুরুত্বপূর্ণ এটা বিচার করতে হবে। আমি মনে করি আমাদের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী তার সঙ্গে আমাদের মন্ত্রীসভার কাছে অনুরোধ করছি যে দরকার হলে ভবিষ্যতে এক্সট্রা বাজেটে এক্সট্রা টাকার ব্যবস্থা করে আজকে যে আশু সমস্যা গোটা পশ্চিমবাংলায় দেখা দিয়েছে গ্রামে গ্রামে শিক্ষা, স্বাস্থ্য প্রভৃতি নানারকম সমস্যা দেখা দিয়েছে তার সমাধানকল্পে

অবিলম্বে ব্যবস্থা করা উচিত। বিভিন্ন অসুবিধার মধ্যেও এই বাজেটকে সমর্থন করছি এবং এত যে অসুবিধা রয়ে গেছে সেদিকে দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মহঃ ফজলে হক :** মাননীয়া সভাপতি মহোদয়া, কোন রাজ্যের বাজেট সেই রাজ্যের অর্থনৈতিক শক্তি বা কাঠামো কি সেটা সূচিত করে। পশ্চিমবাংলার মত সমস্যাসংকুল রাজ্যে যে বেকার সমস্যা আছে, সামাজিক সমস্যা আছে, দারিদ্রের সমস্যা রয়েছে, এর বিরুদ্ধে আমরা যে যুদ্ধ ঘোষণা করেছি তার মোকাবিলা করতে হলে যে অর্থনৈতিক কাঠামো আমাদের দরকার তার পরিচয় আমরা এই বাজেটে পাচ্ছি না। মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী আগামী বছরের জন্য যে ব্যয়বরাদ্দ বা হিসাব নিকাশ আমাদের কাছে দাখিল করেছেন তাতে আমরা রাজ্যের যে অর্থনৈতিক চরিত্র দেখতে পাচ্ছি তা খুবই উদ্বেগজনক। তার মধ্যে অনেক হিসাব দেওয়া হয়েছে এবং ঘাটতির পরিমাণ যা দেখেছি তা হচ্ছে ৪০ কোটি ৫৭ লক্ষ টাকা এবং এটা প্রতি বছর উপরোক্তর বৃদ্ধি পাচ্ছে এবং সে বিষয়ে আমি গত ৩ বছরের যে পরিসংখ্যান দিচ্ছি সেটা একটু লক্ষ্য করলেই আপনি বুঝতে পারবেন। ১৯৬৮-৬৯ সালে মোট উদ্বৃত্ত ছিল ১০ কোটি ৯ লক্ষ টাকা। ১৯৬৯-৭০ সালে উদ্বৃত্তের বদলে ঘাটতি দাঁড়াল ২৫ কোটি ৬ লক্ষ টাকা এবং আগামী বছর এই অঙ্ক বেড়ে ৪০ কোটির উপরে চলে গেছে। এই যে অবস্থা বা এই যে ঘাটতির পরিসংখ্যান এই যদি আমাদের রাজ্যের অবস্থা হয় তাহলে আমাদের যে সমস্যা আছে বা আমরা যে সমস্যা সমাধানের জন্য দৃঢ়সঙ্কল্প তার সমাধান আমরা করতে পারবো না। ৫ম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী আমাদের বার্ষিক বরাদ্দ বেড়েছে ৩৪ কোটি টাকা। আমরা লক্ষ্য করলে দেখতে পাবো কেন্দ্রীয় সরকারের কর্মচারীদের সম হারে রাজ্য সরকারী কর্মচারীদের ভাতা বাড়ানোর জন্য আমাদের বার্ষিক খরচ বেড়েছে ৫৩ কোটি টাকা। ৩৪ কোটি টাকা আমাদের ৫ম অর্থ কমিশন দিয়েছেন কিন্তু শুধু রাজ্য সরকারী কর্মচারীদের ভাতা বাড়ানোর জন্যই আমাদের খরচ হচ্ছে ৫৩ কোটি টাকা। আমি অবশ্য একথা বলছি না যে এটা বাড়ানোর প্রয়োজন ছিল না কিন্তু একটা কথা সব সময় চিন্তা করা দরকার। সেটা হচ্ছে, কাট ইয়োর কোট এ্যাকর্ডিং টু ইয়োর ক্লথ। আয় ব্যয়ের সমতা যদি আমরা রক্ষা করতে না পারি তাহলে যে উদ্দেশ্য নিয়ে আমরা কাজ করতে চাই সে উদ্দেশ্য সফল করতে পারবো না। তারপরে মাননীয়া সভাপালিকা মহোদয়া, সরকার পক্ষের অনেক বন্ধু মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রীকে প্রশংসা করেছেন তিনি নূতন করের প্রস্তাব রাখেন নি বলে, এ নিয়ে তাঁরা গর্বও করেছেন। তাঁরা বলেছেন উদাহরণ দিয়ে যে গতকাল যে রেলের বাজেট পেশ করা হয়েছে সেখানে করের বোঝা চাপানো হয়েছে কিন্তু আমাদের বাজেটে তা করা হয় নি। আমি জিজ্ঞাসা করতে চাই যে যেখানে ঘাটতি বাজেট উপস্থাপিত করা হয়েছে সেখানে করের সম্ভাবনা থাকছে না কি? এই প্রসঙ্গে আমি বলি যে বর্তমান বৎসরের বাজেট যখন উপস্থিত করা হয় তখন সেখানে কোন করের কথা বলা হয় নি কিন্তু আমরা দেখছি দফায় দফায় এই সরকার কর বৃদ্ধি করে রাজস্ব বৃদ্ধি করেছেন। কাজেই যেখানে ঘাটতি বাজেট সেখানে এই নিশ্চয়তা কোথায় যে কর বসানো হবে না? তবে আমি বলব যে যদি কর বসাতেই হয় তাহলে বিধানসভাকে ফাঁকি দিয়ে অগণতান্ত্রিক উপায়ে তা করা উচিত নয়, বিধানসভাকে জানিয়ে এখানে আলাপ আলোচনা করেই তা করা উচিত। মাননীয়া সভাপালিকা মহোদয়া, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন তাতে দেখতে পাচ্ছি যে সরকারের অধিনে যে সমস্ত ১৭টি ব্যবসায়ী এবং আধা-ব্যবসায়ী সংস্থা আছে তাতে লোকসান বেড়েই যাচ্ছে। আমি এখানে তিন চারটি সংস্থার কথা বলব। প্রথমতঃ কোলকাতা ট্রাম কোং ও রাষ্ট্রীয় পরিবহণ সংস্থাকে বাৎসরিক ঋণ বাবদ তিন কোটি টাকা দেওয়া সত্বেও রাষ্ট্রীয় পরিবহণকে আরো ৪৫ লক্ষ টাকা দেবার ব্যবস্থা করা হয়েছে। এই হচ্ছে ট্রাম কোং ও রাষ্ট্রীয় পরিবহণের অবস্থা। তা ছাড়া দুর্গাপুরে যে রাষ্ট্রীয় পরিবহণ আছে সেখানে লোকসান ২৮ লক্ষ ৪২ হাজার টাকা, থেকে বেড়ে হচ্ছে ৩২ লক্ষ ৪৮ হাজার টাকা। তারপরে কোলকাতার দুগ্ধ প্রকল্প যেটা সবচেয়ে বড় সংস্থা সেখানে লোকসান ১ কোটি ৯ লক্ষ টাকা ধরা হচ্ছে। গতবারে যেখানে

লোকসান ছিল ৯৭ লক্ষ টাকা সেটা এখন বেড়ে হচ্ছে ১ কোটি ৯ লক্ষ টাকা এবং আগামী বছর হবে ১ কোটি ২০ লক্ষ টাকা। ওরিয়েন্টাল গ্যাস কোম্পানী—সেখানে ১৯৬৮-৬৯ সালে লোকসান ছিল ১ লক্ষ ৫০ হাজার টাকা, এখন সেটা বেড়ে হচ্ছে, ১৪ লক্ষ ৯ হাজার টাকা, অর্থাৎ ১৪ গুন বেড়ে গিয়েছে। এই যদি অবস্থা হয় তা হলে এই সমস্ত টাকা আসবে কোথা থেকে? পশ্চিমবাংলার জনসাধারণের ঘাড়ে করের বোঝা চাপিয়ে দিয়ে সেই টাকা তুলে এই সমস্ত সরকারী ব্যবসায়ী ও আধা-ব্যবসায়ী সংস্থাতে লোকসান দেওয়া হচ্ছে। আর সেই বোঝা পশ্চিমবাংলার জনসাধারণের ঘাড়ে চাপছে।

[5-55—6-5 p.m.]

কিন্তু এখানে আমি একটা কথা উল্লেখ করতে চাই, যে কথা আমি প্রাইভেট মেম্বার্স বিজনেসের দিন একটা বেসরকারী প্রস্তাবের মাধ্যমে রেখেছিলাম,—যথা—যে রকম সরকারী কর্মচারীদের জন্য ই. এস আই স্কীম অনুযায়ী মেডিক্যাল ফেসিলিটি দেওয়া হয় সে রকম গ্রামের যারা ক্ষেত মজুর তাদের জন্য ই. এস আই স্কীমের মত একটা ব্যবস্থা করা হোক। শ্রমিকদের দেয় অংশটা পশ্চিমবঙ্গ সরকারই বহন করুক, এই ছিল আমার প্রস্তাব। তখন আমাদের সরকার পক্ষের অনেক বন্ধুই এই পশ্চিমবঙ্গের দেয় অংশ টাকার অভাবের প্রতিবাদে সেই বিষয়টি আলোচনা করতে দিলেন না। আইনের ফ্যাকড়া তুলে আলোচনাটা মুলতুবি করে দিলেন। অথচ তাঁরা সরকারী কর্মচারীদের বেলায় খরচ বাবদে ৫৩ কোটি টাকা বাড়ালেন। যে সমস্ত সরকারী ব্যবসায়ী এবং আধা ব্যবসায়ী সংস্থা আছে তাদের পেছনে সরকার কোটি কোটি টাকা লোকসান দিচ্ছেন, তখন এই টাকার প্রশ্ন আসে না বা তখন টাকা কোথা থেকে আসে সে চিন্তা কেউ করেন না। কিন্তু যে কৃষক ক্ষেতে খামারে খেটে খায়, যাদের কোন ফিক্সড মজুরী নেই এবং যাদের কখনও মজুরী থাকে কখনও থাকে না বা যাদের কোন অর্গানাইজড সংস্থা নেই এবং যার জন্য তারা ভোক্যাল নয় তাদের কথা কেউ চিন্তা করছেন না। আর যারা ভোক্যাল, যাদের অর্গানাইজেশন আছে বা যারা কথায় কথায় হরতাল করতে পারেন, ব্যবসা বা কলকারখানা বন্ধ করে দিতে পারেন, তাদেরই আমরা মুখ বন্ধ করলাম। উদ্দেশ্য কি, না, এই লোকজনকে যদি আয়ত্বে রাখতে পারি তাহলে গ্রামের ওরা চিৎকার করতে পারবে না এবং ভোট বৈতরণী পার হতে কোন অসুবিধা হবে না যদি ওদের সন্তুষ্ট রাখা যায়। এতে সমস্ত জিনিসটা রাজনৈতিক ওয়েতে চিন্তা করা হয়েছে। অথচ বহু ঘোষিত এবং বার বার বলা হয়েছে যে এটা জনদরদী সরকার। কিন্তু সেই চরিত্র প্রকাশ পাবার জন্য, যে প্রস্তাব আমরা রেখেছিলাম সেটা অন্তত আলোচনাও করতে পারতেন কিন্তু তা তারা করলেন না। এ বিষয়ে মাননীয় শশবিন্দু বেরা মহাশয় প্রস্তাবে যা বললেন, যে কৃষি বিষয় অবহেলিত হয়েছে সে বিষয়ে আমি সম্পূর্ণভাবে তাঁর সঙ্গে একমত। উনিও একথা বলেছেন যে এদের কোন সংগঠন বা সংস্থা নেই যার জন্য তারা দাবী রাখতে পারেন না, যার জন্য তাদের কোন কথা গ্রাহ্য করা হয় না। এরা চিন্তা করে না যে এরকম ভাবে তাদের অবহেলিত রাখলে বা তাদের সব সময় উপেক্ষা করলে যতই গণতন্ত্র বা সমাজবাদের বুলি আওড়াই না কেন কিছুতেই আমরা সমাজে সেই গণতান্ত্রিক সমাজ ব্যবস্থা আনতে পারবো না। এইজন্য আমি আপনার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারের কাছে অনুরোধ করবো যে কৃষক বন্ধুরা যারা ক্ষেতের মজুর, যারা খেটে খায় বা যাদের আর কোন সুযোগ সুবিধা নেই, এমন কি যাদের মজুরীর নিশ্চয়তা পর্যন্ত নেই, যারা বছরে তিন মাস বেকার বসে থাকে আবার কখনও বা এদের মজুরী ছাড়া খোরাকির উপর কাজ করতে হয়, তাদের কথা চিন্তা করে তাদের মেডিক্যাল ফেসিলিটি বা অন্যান্য ব্যবস্থার কথা চিন্তা করুন। এখনও গ্রামে সেচের জলের অব্যবস্থার জন্য, গ্রামের কৃষককে সেচের জলের জন্য বরুণ দেবতার দিকে তাকিয়ে থাকতে হয়। বর্ধমানে ও অন্য ২।১টি জেলার সেচের কিছু ব্যবস্থা থাকলেও কিন্তু গোটা নর্থ বেঙ্গলে ইরিগেশানের ব্যবস্থা নেই। তাদের শুধু জলের জন্য বরুণ দেবতার দিকে তাকিয়ে থাকতে হয়।

া দিকে যাতে নজর দেওয়া হয় এবং ব্যবস্থা নেওয়া হয় তার চেষ্টা করবেন, এই কথা বলে এই জেটের বিরোধিতা করে আমি শেষ করছি।

**শ্রীধনঞ্জয় কর :** মাননীয়া সভাপাল মহোদয়া, আজকে আমাদের অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে য়বরাদ্দ উপস্থাপন করেছেন তাকে সমর্থন করতে উঠে আমার দু'একটা বক্তব্য এখানে রাখতে চাই। রোধী বন্ধুরা বলেছেন যে এই বাজেট ঘাটতি হয়েছে অতএব এটা গ্রহণযোগ্য নয়। তারা অনেকে ন্দা করে একথা বলেছেন কিন্তু বাজেট ঘাটতি হলেই যে নিন্দনীয় হবে এটা আমি মনে করি না। যদি ৎপাদন বৃদ্ধির জন্য বা জনকল্যাণমূলক কাজের জন্য অধিক ব্যয় হয় এবং তার জন্য যদি বাজেটে টতি হয় তাহলে সেটা নিন্দার বস্তু হবে? আলোচনার বস্তু হবে? সেটা আমার মনে হয় না। ৎপাদনের কাজে বা জনকল্যাণমূলক কাজে না হয়ে অপব্যয়ের জন্য যদি বাজেট ঘাটতি হয় তাহলে সেটা ালোচনার বস্তু হতে পারে। মাননীয় সভাপাল মহোদয়, আমি আপনার মাধ্যমে আমাদের শিক্ষা ীকে বলবো তার বিভাগীয় যে সমস্ত কুকাজ হয়েছে সেটা যেন ভবিষ্যতে না হয়। আমার বক্তব্য ন্ধু অধিক ব্যয় বরাদ্দ দেখালেই তাতে বেশী খুশী হওয়ার কিছু নাই। কারণ ব্যয় যদি সদ্ব্যয় হয়, ভালভাবে ব্যয় না হয়, শুধু বরাদ্দ দেখে আনন্দ করার কি আছে? যা ঘটে গেছে আমাদের ক্ষা বিভাগে তার ২/১টা নমুনা আমি দেবো এবং যে গলদ আছে, যে ত্রুটি আছে সেটা যাতে বষ্যতে না থাকে তার জন্য মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবো। গতবারের বাজেটে অবৈতনিক ্যতামূলক শিক্ষার জন্য বরাদ্দ ধরা হয়েছিল ১ শত ৫০ লক্ষ টাকা। কিন্তু ব্যয় হল ৮০ লক্ষ টাকা। ্যতামূলক শিক্ষার জন্য এত চিৎকার এত দাবী আর গ্রামের প্রয়োজন যেটার এত বেশী তার টাকাও া হল না, থেকে গেল। আমরা আনন্দিত হয়েছিলাম যে, শিক্ষাখাতে অনেক টাকা বরাদ্দ ধরা েছে কিন্তু ব্যয়ের বেলায় দেখলাম যে সেই টাকা থেকে গেল। এটা খুব আনন্দের কথা নয়। এই ম ত্রুটি যাতে ভবিষ্যতে না হয় সে দিকে যেন আমাদের মন্ত্রীরা লক্ষ্য রাখেন। সেই খাতে আবার খি যে, বালিকাদের প্রাথমিক মাধ্যমিক শিক্ষার জন্য ব্যয় ধরা হয়েছিলো ১২ লক্ষ টাকা কিন্তু খরচ ছে ১ লক্ষ টাকা। শিক্ষকদের সুযোগ—সুবিধার জন্য ২ লক্ষ টাকা ধরা হয়েছিলো কিন্তু খরচ হয়েছে হাজার টাকা। প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের বিনামূল্যে বই বিতরণের জন্য ধরা হয়েছিলো লক্ষ কিন্তু খরচ হয়েছে ১ লক্ষ, এটা কি অদ্ভুত কথা। এ কি অদ্ভুত কথা। সুতরাং ব্যয়বরাদ্দ া ধরলেই সেটা আনন্দের বিষয় নয়, সেটা সমালোচনার বস্তুও হতে পারে। সেইজন্য কোন বাজেট তি বা উদ্বৃত্ত এই দেখে আনন্দ করার কিছু নাই। সেই বাজেটের টাকা যাতে সৎব্যয় বা জন-াণমূলক কাজে ব্যবহৃত হয় সেটাই দেখার কথা। অধ্যক্ষ মহোদয়া, এই বাজেটে গ্রামকে সম্পূর্ণ ক্ষা করা হয়েছে। গ্রাম যেখান থেকে শতকরা ৫০ ভাগ অর্থ আমাদের যোগাচ্ছে তাকে সম্পূর্ণ ক্ষা করা হয়েছে। আজকে গ্রামবাসীর অধিকাংশই চাষী সেখানে উৎপাদন বৃদ্ধির জন্য, চাষের তির জন্য যে কাজ করা দরকার সেটা করা হচ্ছে না। না হচ্ছে সেচের ব্যবস্থা না হচ্ছে অন্যান্য ন রকম ব্যবস্থা—এমন কি গ্রামের যোগাযোগ ব্যবস্থা উপেক্ষা করা হয়েছে। আজকে গ্রামের ার এমন দুরবস্থা যে সহরের সুযোগ সুবিধা গ্রহণ থেকেও তারা সম্পূর্ণ বঞ্চিত হয়ে আছে। নে আমি দেখছি যে গ্রামের রাস্তাঘাটের জন্য যে ব্যয় বরাদ্দ ধরা হয়েছিল ৩৭৫ লক্ষ টাকা সেই ার মধ্যে ব্যয় হয়েছে ৩৩৯ লক্ষ টাকা, প্রায় ৩৬ লক্ষ টাকার মত গ্রামের রাস্তার জন্য যা ছিল তা হোল না। আমরা বার বার চীৎকার করেছি ১৯৫২ সাল থেকে আজ পর্যন্ত একাধিকবার এই ন, সামান্য কয়েক মাইল রাস্তার জন্য এবং তার জন্য আমরা ১৪ তারিখে ন্যাশন্যাল হাইওয়েও াধ করেছিলাম এবং দরকার হলে আরও অবরোধ করবো, যেটা তিন প্রদেশের সংগে যোগাযোগ সারা ভারতবর্ষের সঙ্গে যার যোগাযোগ, বম্বে কলকাতা সেই ন্যাশন্যাল হাইওয়েকে আমরা সম্পূর্ণ াধ করে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করবো যে আমাদের দাবী পূরণ করতে হবে গ্রামকে উপেক্ষা

করা যাবে না গ্রামের দাবীকে অগ্রাধিকার দিতে হবে। গ্রামই এই সরকারকে বাঁচিয়ে রেখেছে কিন্তু তার উন্নতির জন্য কোন ব্যবস্থা হচ্ছে না। আমার এলাকা যেটা শুধু আজ বাংলাদেশেই বিখ্যাত নয়, সারা ভারতবর্ষ এমন কি সারা পৃথিবীতে গোপীবল্লভপুর আজ বিখ্যাত, সেখানে সামান্য কিছু ঘটনা ঘটলে পিকিং রেডিও থেকে তার পর মুহূর্তে প্রচার করা হচ্ছে, যে সম্পূর্ণ উপেক্ষিত সেখানে নকশালদের উপদ্রব ভীষণ আরম্ভ হয়েছে। আমাদের বন্ধু বললেন যে রাজনৈতিক ব্যবস্থার দ্বারা তার মোকাবিলা করতে হবে—যা এখনও করা যাচ্ছে না—পুলিশের বিরুদ্ধে অনেক কথা বলা হয়েছে। কিন্তু আসল কথা হোল সেখানে যে অভাব অভিযোগ তা দূরীকরণ করার ব্যবস্থা করতে হবে—নকশালাইটরা আজ সেখানেই কর্মক্ষেত্র স্থির করেছে কারণ সেখানটা অধপশ্চাৎপদ, অবহেলিত ও শোষিত এবং যেহেতু তিনটি প্রদেশের সেটা সংযোগস্থল সেইখানটাকেই তাই তাদের কর্মস্থল স্থির করেছে। যদি তার মোকাবিলা করতে হয় তাহলে সেই সমস্ত জায়গায় যে সমস্ত অভাব অভিযোগ রয়েছে তা পূরণ করবার ব্যবস্থা করতে হবে। আজকে গোপীবল্লভপুর, নয়াগ্রাম, সাঁকরাইল এই তিনটি থানায় দুঃখের বিষয় যে এক মাইল রাস্তা নূতন করে করবার জন্য এই বাজেটে কোন টাকা ধরা হয় নি। সেখানে যোগাযোগের আদৌ রাস্তা নেই, তাই আমি অধ্যক্ষা মহোদয়া আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই তিনটি থানা উপেক্ষিত না হয়, তার যেটুকু প্রয়োজন তা পূরণ করবার যেন চেষ্টা করা হয় তাহলে নকশালাইটদের বিরুদ্ধে আমাদের যে সংগ্রাম তাতে আমরা জয়ী হবো। এই কয়েকটি কথা বলে আমি এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমারা বক্তব্য শেষ করছি।

[6-5—6-15 p.m.]

**শ্রীক্ষিতিভূষণ রায় বর্মন**ঃ মাননীয়া সভাপাল মহোদয়া, যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করা হয়েছে আমি তার সমর্থনে কয়েকটি কথা বলব। আজকের আলোচনায় আমি এখানে দেখেছি যে কংগ্রেস পক্ষ—আদি কংগ্রেস, নব কংগ্রেস এবং নেপালবাবুর ইণ্ডিপেনডেন্ট কংগ্রেস, এই বাজেটকে কয়েকটি মূল প্রশ্নে আক্রমণ করেছেন। সমস্ত আলোচনার মধ্যে না গিয়ে মূল যে কয়টি প্রশ্নের উপর তাঁরা আলোচনা করেছেন, সেই সম্পর্কে আমি কিছু বলব। এঁরা বলেছেন যে এই বাজেট ঘাটতি বাজেট। একথা কেউ অস্বীকার করে নি যে এটা ঘাটতি বাজেট। কিন্তু কেন, এই ঘাটতি বাজেটের কারণ কি? এই ঘাটতি বাজেট পশ্চিমবাংলার সাধারণ মানুষের ক্ষতি হবে কি লাভ হবে সেই প্রশ্ন তাঁরা এড়িয়ে যাবার চেষ্টা করেছেন। মাননীয় ফজলুর রহমান সাহেবে অবশ্য একটা যুক্তি দাঁড় করাবার চেষ্টা করেছেন কিন্তু সেই যুক্তি আবার তিনিই খণ্ডন করে দিলেন। উনি কি বলেছেন? উনি বলেছেন—উনি যখন মন্ত্রী ছিলেন তখন দুগ্ধ বিভাগে যে ঘাটতি ছিল, সেই ঘাটতি মেনে নিয়ে ঘাটতি পূরণ করা উচিত বলে তিনি মনে করেন। কেন? দুগ্ধ বিভাগের ঘাটতি পূরণ করা দরকার, তার জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ করা দরকার কিন্তু কৃষক-এর ক্ষেত্রে যেখানে কৃষক জমি থেকে বঞ্চিত, খাদ্য থেকে বঞ্চিত, গত ২০।২২ বছরের কংগ্রেসী দুঃশাসনের ফলে গ্রামগুলি শ্মশান হয়ে গিয়েছে, সেখানে সেই নিরন্ন মানুষকে সাহায্য করার জন্য যুক্তফ্রন্ট সরকারকে যদি কিছু অতিরিক্ত বরাদ্দ করতে হয়, সেটা কি কংগ্রেস বা রহমান সাহেব মানতে রাজী নন? স্ব-বিরোধী নীতি থেকে রহমান সাহেবের বক্তৃতা থেকে এটাই পরিষ্কার হচ্ছে যে ঘাটতি বাজেট তাঁরাও করে থাকেন, তাঁরাও স্বীকার করেন। কিন্তু যেহেতু যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে অন্যায়ভাবে সমালোচনা করতে হবে, তাই এই বাজেটকে আক্রমণ করতে হবে এবং তার জন্যই তাঁরা কতকগুলি যুক্তি তাঁদের সুবিধামত খাড়া করেছেন। আমি এখানে দেখছি যে রহমান সাহেব বললেন যে কেন্দ্রীয় সরকার-এর বৈষম্যমূলক আচরণের প্রতিবাদ হওয়া দরকার। এটা খুব আশ্চর্য্য যে তিনি একথা প্রকাশ্যভাবে স্বীকার করলেন। এর আগে উনি মন্ত্রী ছিলেন, কংগ্রেস ২২ বছর যাবৎ দেশ শাসন

করে এসেছ, পশ্চিমবাংলায় কংগ্রেসী রাজত্ব ছিল। কিন্তু কেউ কখনও তাঁদের বলতে শুনিনি যে কেন্দ্রীয় সরকার বৈষম্যমূলক আচরণ পশ্চিমবাংলা সম্পর্কে করেছেন। আজকে যখন আলোচনা আন্দোলনের ফলে যুক্তফ্রন্ট অত্যন্ত স্পষ্টভাবে সমস্ত ঘটনা উদ্ঘাটন করে দিল, ওঁরা কিছুতেই আর আত্মরক্ষা করতে পারলেন না, তখন বাধ্য হয়ে, তাঁদের মুখ থেকে একথা বেরিয়েছে যে পশ্চিমবাংলার উপর অবিচার হয়েছে, তার প্রতিবিধান হওয়া দরকার। এই প্রসঙ্গে আমার একথাই মনে হয়েছে যে আজকে কংগ্রেস, আদি কংগ্রেস, নব কংগ্রেস এবং ইণ্ডিপেন্‌ডেণ্ট কংগ্রেসে রূপান্তরিত হয়েছে। আমাদের মাননীয় ফজলুর রহমান সাহেব যতদুর শুনেছি বর্তমানে তিনি ইন্দিরা বিরোধী গোষ্ঠীভুক্ত। যেহেতু কেন্দ্রে ইন্দিরা সরকার শাসনভার দখল করে আছে সেই হেতু হয়ত তাঁর মুখ দিয়ে আজকে এই কথাগুলি বেরিয়েছে। আমি দেখেছি আজকে যিনি প্রথম সুরু করেছিলেন নব কংগ্রেসের মাননীয় তরুণবাবু সুরুতেই তিনি একথা আরম্ভ করে দিয়েছিলেন যে আমরা নাকি এই বাজেটে এই কথাই বলতে চেয়েছি যে কেন্দ্রীয় সরকার বৈষম্যমূলক ব্যবহার করেছে। আমার একটা কথা মনে পড়ল, ঠাকুর ঘরে ছেলে যদি ঢোকে মা খুঁজে খুঁজে জিজ্ঞাস করে—ঠাকুর ঘরে কে রে? ছেলে বলে উঠে—আমি কলা খাই না। অথচ কলা সে খাচ্ছে। নিজেদের সাফাই গাইবার জন্য, নিজেদের দোষ ঢাকবার জন্য এবং আজকের দিনে যুক্তফ্রন্ট সরকারের যেটা মূল বক্তব্য অর্থাৎ পশ্চিমবাংলার এই অর্থনৈতিক দুরবস্থার অন্যতম কারণ কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক ব্যবহার তাকে ভোঁতা করবার উদ্দেশ্য নিয়ে তরুণবাবু ওইভাবে বলতে শুরু করলেন এবং এটাই তাঁর একমাত্র বক্তব্য। কিন্তু আমাদের একমাত্র বক্তব্য ওসব নয়। ঘাটতি বাজেটের সমালোচনা তাঁরা করেছেন। ঘাটতি বাজেট পশ্চিমবাংলায় এই নূতন নয়। আমরা যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে বার বার বলেছি যতদিন পর্যন্ত পুঁজিবাদী ব্যবস্থা থাকবে ততদিন পর্যন্ত সাধারণ মানুষের মূল সমস্যার কোন সমাধান করা যাবে না। আমরা বার বার বলেছি যে সাংবিধানিক সীমাবদ্ধতা রয়েছে, কেন্দ্রীয় সরকার যেভাবে সংবিধান রচনা করে রেখেছেন তার আওতায় থেকে স্বাধীনভাবে অর্থনৈতিক বিকাশ করা সম্ভব নয় কোন একটা রাজ্যের পক্ষে নিরুদ্বেগে তার প্রশাসন ব্যবস্থা চালান সম্ভব নয়। আমাদের অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী বাজেট পেশ করবার সময় অত্যন্ত পরিষ্কারভাবে একথা বলে গেছেন বা স্বীকার করেছেন। তিনি বলেছেন যে সংবিধানের সীমাবদ্ধতার জন্য আজকে আমাদের অনেক অসুবিধার মোকাবিলা করতে হচ্ছে। স্যার, বাজেট ঘাটতি হওয়া অস্বাভাবিক কিছু নয়। কিন্তু প্রশ্ন হচ্ছে কেন এই ঘাটতি? যুক্তফ্রন্ট সরকারের ১ বছরের শাসনে রাজস্ব খাতে আমাদের আয় কি কম হচ্ছে? এই বাজেট পরিষ্কার করে দেখিয়ে দিয়েছে যে, বর্তমান চলতি বছর এবং আগামী বছরে রাজস্ব আদায় উত্তরোত্তর বেড়ে যাচ্ছে। তাহলে ঘাটতি কোথায়? ঘাটতি হচ্ছে মূল দৃষ্টিভঙ্গিতে। কংগ্রেস কি করেছিল? তাঁরা কি কৃষকদের জন্য কোন ব্যবস্থা করেছিল, শ্রমিকদের জন্য কোন ব্যবস্থা করেছিল বা আজকে যে বিভিন্ন সেচ ব্যবস্থা, বিভিন্ন উন্নয়নমূলক কর্মসূচীর কথা এখানে বলা হয়েছে বাজেট বরাদ্দে সেদিকে তাঁদের কোন দৃষ্টি ছিল? তাঁদের বাজেট লক্ষ্য করলে সেদিকে কোন ইসারা পাওয়া যাবে না। যুক্তফ্রন্ট সরকার প্রতিশ্রুতিবদ্ধ যে, সীমাবদ্ধ শক্তির মধ্যে মানুষকে যতখানি পারা যায় সাহায্য করবার চেষ্টা করা হবে এবং সেটাই হচ্ছে আমাদের শাসনের মূল লক্ষ্য। সেই লক্ষ্য সামনে রেখে এই বাজেট তৈরী হয়েছে, ঘাটতিকে লুকিয়ে রাখবার জন্য এই বাজেট তৈরী হয়নি। এই ঘাটতি বাজেটের জন্য আমরা দুঃখিত নই। আমরা দেখেছি গত ১ বছরে লক্ষ লক্ষ কৃষক জমি পেয়েছে, বহু শ্রমিক কাজ পেয়ে বাঁচতে পেরেছে এবং শিক্ষার প্রসার হয়েছে। শিক্ষার প্রসার হবার সম্ভাবনা আরও ছিল এবং সেই চেষ্টা আমরা করেছি। অর্থাৎ দেখা যাচ্ছে মানুষের বিভিন্ন স্তরে মুক্তির প্রচেষ্টা কিছু হয়েছে। বেকার সমস্যার কথা এখানে বলা হয়েছে এবং বিরোধীপক্ষ আমাদের এই বলে আক্রমণ করেছেন যে, যুক্তফ্রন্ট সরকার তাদের জন্য কোন ব্যবস্থা এখানে

রাখেন মি। আমি জিজ্ঞাসা করি কংগ্রেসের আমলে তাঁরা বেকারত্ব কমিয়েছেন, না বাড়িয়েছেন? যে কারণে বেকার বাড়ে সেই কারণ তাঁরা দূর করেছেন, না তাকে প্রশ্রয় দিয়েছেন? আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় এখানে যে হিসেব দিয়েছেন তাতে এটা দেখান হয়েছে যে, যুক্তফ্রন্ট সরকারের আমলে কাজে লোক নিয়োগ করার সংখ্যা কত বেড়েছে। অবশ্য তা দিয়ে আমি এটা বোঝাতে চাইছি না যে, আমরা বেকার সমস্যার সমাধান করেছি। আমাদের এখানে একজন মাননীয় সদস্য বলেছেন যে এর জন্য কেন্দ্রীয় সরকারের সাহায্য মূলতঃ প্রয়োজন। আমি একথা বলব এবং যুক্তফ্রন্ট সরকারও একথা বলেছিলেন যে, আমরা সাধ্যায়ত্ব প্রচেষ্টা করব যাতে বেকার সমস্যার সমাধানের দিকে আমরা সাহায্য করতে পারি।

[6-15—6-25 p.m.]

পুলিশী খাতে ব্যয়ের কথা বলা হয়েছে, সমালোচনা করেছেন অনেকেই কিন্তু এখানে একটা বিষয় লক্ষ্য করা হচ্ছে না যে আগের বছর পুলিশদের মাইনে বৃদ্ধি বাবদ খরচ ৫০ লক্ষ টাকার কিছু বেশী আর এবার ৩ কোটি ১৮ লক্ষ টাকা অতিরিক্ত ব্যয় দেখানো হয়েছে। তার কারণ কি, না হোমগার্ড, এবং বিশেষ পুলিশ বাহিনী যাদের খরচ অন্য খাতে বহন করা হতো, এই রকম দুটি বিরাট দায়িত্বপূর্ণ কাজ এই দপ্তরের মধ্যে আনা হয়েছে এবং তাদের খরচপত্র এখান থেকে বহন করা হচ্ছে এই কথা আপনারা স্বীকার করবেন যে গত বছর এদের মাইনে বাবদ ৫০ লক্ষ টাকার কিছু বেশী খরচ হয়েছে, এই কয়েক মাসের মধ্যে তাদের মাইনে বৃদ্ধি এই রকম হয়নি যে ৩ কোটি টাকা হয়ে গেছে। কাজেই এটা প্রশাসনিক ব্যবস্থার জন্য হয়েছে, তাছাড়া আর একটা কথা বলতে পারি যে পুলিশদের মাইনে বাড়বে না কেন, তাদের দিয়েই তো যুক্তফ্রন্ট সরকারের নীতি অনুযায়ী কাজে লাগাতে হবে। গত ২০ বছর যাবৎ কংগ্রেস তাদের যেভাবে শিক্ষিত করেছে, তার ফল আমরা দেখেছি বিধানসভা আক্রমণের মধ্য দিয়ে এবং তার ফল আমরা বিভিন্নভাবে দেখেছি। সেইজন্য আমি এটুকু শুধু বলতে পারি যে আমাদের মুখ্যমন্ত্রী যে আবেদন জানিয়েছেন এর মধ্যে, সেই আবেদন যুক্তফ্রন্টের আবেদন যে শরিকী সংঘর্ষ বা শরিকী মত বৈষম্য থাকলেও আমরা আজকে কতকগুলো নীতির ভিত্তিতে কংগ্রেসের দুর্নীতির বিরুদ্ধে মানুষকে কিছুটা সাহায্য করার জন্য যুক্তফ্রন্টকে এগিয়ে নিয়ে যাবো এবং যাতে আগামী দিনে আমরা এই কংগ্রেসের চক্রান্তকে প্রতিরোধ করতে পারি, কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করতে পারি, পশ্চিমবাংলার উপর যে অবিচার হচ্ছে তার প্রতিবিধানের জন্য সেদিকে আমরা অগ্রসর হবো। এই বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষ:** মাননীয়া সভাপাল মহোদয়া, আজকে পশ্চিমবঙ্গের যুক্তফ্রন্ট সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী এই সরকারের অর্থমন্ত্রী হিসাবে যে বাজেট বরাদ্দ দাবি পেশ করেছেন আমি আন্তরিকভাবে সেই দাবি সমর্থন করছি। আমি এই বাজেটকে অত্যন্ত উৎকৃষ্ট ধরনের বাজেট বলে উৎসাহিত হচ্ছি না। এই বাজেট সমস্যাসঙ্কুল পশ্চিমবঙ্গের সমস্ত সমস্যা অপসারণ করবে, এই বলেও ওকে অতিরঞ্জিত করছি না। কিন্তু সমস্যাসংকুল পরিস্থিতিতে আর সীমিত আর্থিক সঙ্গতির মধ্যে এবং কেন্দ্রের বিমাতৃসুলভ আচরণের মধ্যে আমি মনে করি এর চেয়ে ভাল বাজেট পেশ করা সম্ভব হতো না। এইজন্য আমি এই বাজেটকে সমর্থন জানাচ্ছি। আপনি জানেন a Budget is the reflection of the economic status of the state এবং বাংলাদেশের আজকে এই যে ঘাটতি বাজেট পেশ করা হয়েছে এটাই বাংলাদেশের জনগণের আর্থিক অসঙ্গতির কথা প্রকাশ করছে। কংগ্রেসী বন্ধু তারা নানাভাবে এই বাজেটের সমালোচনা করেছেন এবং কংগ্রেসের ভগ্ন দেউলের দ্বার রক্ষী সেই শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় তিনি যদিও এই আলোচনায় অংশ গ্রহণ করেছিলেন তবে বাজেট পেশ

ার সঙ্গে সঙ্গে তিনি Press-এ ফতোয়া দিয়েছেন যে এটা দেউলিয়া সরকার হয়ে গেছে। যেমন রকার বর্বর এবং অসভ্য তার সঙ্গে যেমন দেউলিয়া সরকার এবং দেউলিয়া বাজেট পেশ করা য়েছে, আমরা তাদের উদ্দেশ্যে বলবো Everything is yellow to a jaundiced eye. যারা রোগগ্রস্ত লোকের চোখে সমস্ত কিছুই হলদে বলে দেখায় এবং যারা নিজেরা দেউলিয়া হয়ে গেছে তেমনি তাদের কাছে আজকে সমস্ত কিছুই দেউলিয়া হয়ে গেছে বলে মনে হচ্ছে, এটা তাদের কাছে অত্যন্ত লজ্জার বিষয়। যা হোক কোন দেশের বাজেট যদি ঘাটতি দেখা যায় তাহলে সেটাকে কখনও নিন্দা করা যায় না। মাননীয় কংগ্রেস সদস্য ফজলুল রহমন সাহেব বলে গেছেন যে ৪০ কোটী টাকার ঘাটতি বাজেট, আমাদের এই সরকার ৪০ কোটী টাকার দায়িত্ব কাঁধে চাপিয়া নিয়েছেন। আমরা তাদের উদ্দেশ্যে বলি নিশ্চয়ই সে দায়িত্ব নিচ্ছি। আমরা জনদরদী সরকার বলে, জনগণের কাজ করতে চাই বলে আয়ের অপেক্ষা ৪০ কোটী টাকা বেশী খরচ করার সাহস আমাদের আছে, এবং উন্নয়নমূলক সে খরচ আমরা করবো এবং তার মধ্য দিয়ে জনসাধারণের উন্নতি করবো। পশ্চিমবাংলার কাজ করবো একথা ঘোষণা করতে পারি। সুতরাং এতে তাদের গাত্রদাহ হবার কিছু নেই। আমরা য প্রকৃত জনদরদী সরকার এর প্রমাণ পাওয়া যাচ্ছে বাজেট ডিসকাশনে Food-Agriculture nd Irrigation headingগুলি যদি খুলে পড়েন তাহলে তার মধ্য দিয়ে আমাদের জনকল্যাণমূলক কাজের প্রকাশ পাবে। আমি বলছি কংগ্রেসের ২২ বৎসর রাজত্বকালে দ্রব্যমূল্য বিশেষ করে জনসাধারণের একান্ত অপরিহার্য্য চালের মূল্য তারা কোন রকমে স্থিতিশীল রাখতে পারেন নি বাড়িয়ে চলেছিলেন, কিন্তু আজকে যুক্তফ্রন্ট সরকার আর যদি কিছু নাও পেরে থাকে তবুও গর্ব অনুভব করবো এই বলে যে থ্রু আউট দি ইয়ার এই দ্রব্যমূল্য বিশেষ করে খাদ্যদ্রব্য চাল প্রভৃতির মূল্য আমরা স্থিতিশীল রাখতে পেরেছি এবং এর ফলে দেশের জনসাধারণের স্থায়ী উপকার হচ্ছে এবং অর্থনৈতিক অসঙ্গতির মধ্যে তারা একটা Minimum standard of life উপভোগ করতে পাচ্ছে। এটা যুক্তফ্রন্ট সরকারের একটা শ্রেষ্ঠ অবদান বলে মনে করি। Education এর ব্যাপার যা কিছু বলা হয়েছে সেটা খুবই সমর্থনযোগ্য। কিন্তু তবুও Primary Education-কে আমরা আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বেশী করে আলোচনা করেছেন। আমি এতে দুঃখ অনুভব করছি জন্য যে, তিনি কলেজ, University Education সম্বন্ধে কিছু আলোকপাত করেন নি। একজন কলেজ অধ্যাপক হিসাবে আমি বলছি, শুধু প্রাইমারী, Secondary Education নয়, কলেজ Education-এর দিকেও তাদের দৃষ্টি দেওয়া প্রয়োজন। আজকে তাদের জানা দরকার বাংলাদেশে বড় বড় কলেজগুলি যেমন বিদ্যাসাগর, সুরেন্দ্রনাথ, C.T., বঙ্গবাসী, যেগুলি বৃটিশ আমলে এদেশে কিছু উচ্চ শিক্ষার প্রদীপ জ্বালিয়েছিল নানারূপ অসুবিধা অবস্থার মধ্যেও এদেশের শিক্ষাব্যবস্থা দৃঢ় করেছিল সে সমস্ত কলেজগুলি আজকে প্রায় অবক্ষয়ের মুখে চলেছে; এ সমস্ত কলেজগুলি যাতে তাদের ভালভাবে লেব্রটারী তৈরী করতে পারে ছেলেদের অন্যান্য সুযোগ সুবিধা দান করতে পারে তার জন্য আমাদের সরকারের তরফ থেকে বিশেষ ব্যবস্থা থাকা দরকার। এর পরে আমি একটা বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করবো। সেটা হচ্ছে Industry and Un-employment। এটা অস্বীকার করবার উপায় নেই যে পশ্চিমবাংলা কৃষিপ্রধান দেশ। তবুও এখানে শিল্প একটা বিরাট অর্থনৈতিক ক্ষমতা দখল করে; কিন্তু মুখ্যমন্ত্রী অত্যন্ত দুঃখের সঙ্গে স্বীকার করেছেন যে শিল্পের অবস্থা এদেশে ক্রমশঃ ক্ষয়ের দিকে চলেছে। তিনি বলেছেন Many of the industries are really sick. There is also a large number of sick industries. এই যে সিক ইন্ডাস্ট্রিগুলি এগুলি যাতে সুস্থ্য করে তোলা যায় এবং যাতে এমপ্লয়মেন্ট বাড়ানো যায়, বাংলাদেশে গরীব বেকাররা যাতে চাকুরি পায় তার জন্য সচেষ্ট হওয়া দরকার। সর্বশেষে আমি পে-কমিশন সম্বন্ধে দু একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। পে-কমিশন করে সরকারী কর্মচারীদের কাছে অন্ততঃ একটা আশার কথা শুনিয়েছেন। কিন্তু এই পে-কমিশনের তিনজন সদস্য—থ্রি গ্রুপস্

অফ মেসার্স-এর মধ্যে যে ডিস্প্যারিটি অফ ওপিনিয়ন সেটা দেখে আমরা খুব আশার আলো দেখছি না। আমাদের দুঃখ হচ্ছে বিশেষ করে আমাদের যিনি চেয়ারম্যান শ্রী কে, কে, হাজরা এবং কে, জি বোস এণ্ড আদার মেম্বার তাদের যে দৃষ্টিভঙ্গী সে দৃষ্টিভঙ্গী কাছাকাছি সকলেই নয় অর্থাৎ দেখা যাচ্ছে যে মিষ্টার পি, কে, বোস তিনি যে হিসাব দিয়েছেন সেটা তার চেয়েও অনেক নীচে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো যে অন্ততঃ অর্থনৈতিক সঙ্গতি বজায় রেখে মিষ্টার কে, জি, বোস এবং কে, কে, হাজরার যে সাজেসান সেটা যাতে মানতে পারেন সে চেষ্টা করবেন। কিন্তু দেশে যার অগণিত লোক যাদের কোন সংস্থান নেই যারা ভিক্ষার পর্যায়ে নেমে গেছে যারা অন্ন বস্ত্রের অভাবে ডিসেম্বার জানুয়ারী মাসের শীতে বুকের উপর হাত চাপা দিয়ে রাত কাটায়, তাদের জন্য মুখ্যমন্ত্রী কি ব্যবস্থা করেছেন ? আমি বলব—,

দ্বারে যদি থাকে দাঁড়াইয়া,
ম্লান মুখ বিষাদে বিরল,
তবে মিছে সহ কার সথ
তবে মিছে মঙ্গল কলস।

আজকে যদি দেশের অধিকাংশ লোক বস্ত্রের অভাবে দিন কাটায় এই অবস্থায় যদি কোনরকম তাদের উন্নতি করতে না পারি তা হলে পশ্চিমবঙ্গের যুক্তফ্রন্ট সরকার প্রকৃত জনকল্যাণকামী সরকার হিসাবে কাজ করতে পারবেন না। আমি সরকারের কাছে সেইজন্য বলছি এই সব লোকদের উন্নতির চেষ্টা করবেন। এই আশা রেখে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-25—6-35 p.m.]

**শ্রীসামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয়া সভানেত্রী মহোদয়া, আজকে অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর বাজেট বিরোধিতা করতে গিয়ে এ কথাই আমাকে বলতে হচ্ছে যে তিনি ব্যয় বরাদ্দের যে নির্ঘণ্ট আমাদের সামনে রেখেছেন তাতে দেখা যাচ্ছে Plus Minus পালা—এই Plus Minus বলতে এই বোঝায় যে কোন খাতে বাড়িয়েছেন আবার কোন খাতে কমিয়েছেন। কিন্তু একে যদি করা যোগ যায় অর্থাৎ যদি সামগ্রিক দৃষ্টিভঙ্গী দিয়ে দেখতে চাই তবে ইতিপূর্বে যে বাজেট এসেছিল ১৯৬৯-৭০ সালে তার ভেতর যে পরিকল্পনা ইত্যাদির কথা বলা হয়েছিল তার কতটুকু ১০ মাসে হয়েছে তার কোন নমুনা ঠিক পরিষ্কার করে বুঝে উঠতে পারা যাচ্ছে না। গত বৎসর বাজেট ছিল ঘাটতি, এবারেও ঘাটতি। যদি উন্নয়নমূলক বিভিন্ন প্রক্রিয়া অবলম্বনের জন্য বাজেট ঘাটতি হয় হোক। কিন্তু বাজেটে বরাদ্দকৃত অর্থ যদি কোন বিভাগে বিশেষ করে শিক্ষা বিভাগে খরচ করতে সমর্থ না হয় তাহলে বাজেট কাগজে কলমে কতকগুলি কথার মালা ছাড়া আর কোন অর্থ হয় না। আমি এই সঙ্গে আর একটা কথা বলতে চাই যে পুলিশ খাতে ব্যয় বরাদ্দ বাড়ান হয়েছে কিন্তু আমি বুঝতে পারছি না দেশে পুলিশ আছে কি না। যদি থাকতো তাহলে আজকে দেশের বিভিন্ন জায়গায় এমন ভাবে প্রতিদিন প্রতি জায়গায় বিব্রত অবস্থায় মানুষ আকুলি বিকুলি করতো না। আমার মনে হয় পুলিশ খাতে ব্যয় বরাদ্দ বৃদ্ধির কারণ হচ্ছে এই যে যেহেতু পুলিশমন্ত্রীর কথা সুন্দরভাবে ঠিক পোষা বিড়ালের মত পুলিশ মেনে চলে সেহেতু তাদের কিছু দেবার উদ্দেশ্যে এ বাজেটে পুলিশ খাতে বেশী অর্থ বরাদ্দ করা হয়েছে। আজকে যদি নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী নিয়ে তাকাই তাহলে দেখবো বাংলা দেশের আকাশে বাতাসে হাহাকার ভেসে বেড়াচ্ছে গ্রামে, সহরে, বিদ্যালয়ে প্রতি ক্ষেত্রে দেখা যাচ্ছে ঐ নৈরাজ্যের লীলা খেলা। আজকে সংবাদপত্রে দেখা যাচ্ছে C.P.M. C.P.I. অন্য কোন দলের মধ্যে সংঘর্ষ হলে বিপদ হয় পুলিশের। পুলিশ কোন কূল রক্ষা করবে তা ঠিক করতে পারে না কারণ সব দল রয়েছে। তারা যেটা Mother দল অর্থাৎ স্বরাষ্ট্র বিভাগ তার অধীনে সুতরাং প্রকৃত প্রস্তাবে সে পুলিশকে ঐ বিভাগ আজ্ঞাবহ ভাবে নিষ্ক্রিয় করে রেখে দিয়েছে। সেজন্য এ ব্যয় বরাদ্দ করা। অথচ সেই ব্যয় বরাদ্দের জন্য জনসাধারণের উপর কর বৃদ্ধি করে হোক যেভাবে হোক এই ডেফিসিট বাজেটকে

পুরণ করতে হবে। এই যে পুলিশের জন্য অনেক টাকা খরচ করা হচ্ছে সে খরচ যদি সার্থক ভাবে হয় তবেই আমরা বুঝতে পারি। পুলিশ ব্যবস্থা যেভাবে পরিচালিত হচ্ছে যদি এইভাবে চলে তাহলে আমার মনে হয় পুলিশের আর প্রয়োজন থাকবে না। কারণ প্রতিটি মানুষ আজকে যেভাবে নিস্পেষিত হচ্ছে তাতে আর এ্যাটম বোমার প্রয়োজন হবে না। এ্যাটম বোমা পড়লে যেভাবে মানুষ নিশ্চিহ্ন হয়ে যায় সেই অবস্থা হয়েছে। আমার মালদহ জেলার কথাই বলি। যদি আমরা লক্ষ্য করে দেখি তাহলে দেখবো পুলিশকে কিভাবে নিষ্ক্রীয় করে রাখা হয়েছে। বামনগোলা এবং মানিকচক থানায় এবং গতকালের কথা বলছি মালদহ জেলা শহরে আমি নিজে চোখে দেখে এসেছি কি রকম সব লীলাখেলা চলেছে। পুলিশের হাতে নিরিহ মানুষগুলো কিভাবে মারা গিয়েছে এবং যারা ওদের পার্টির সমর্থক তারা বহাল তবিয়তে থেকেছে এবং শহরে চলাফেরা করছে। সাধারণ মানুষের কাজকর্ম গিয়েছে। তারা ইট, পাটকেলের আঘাতে আহত হয়েছে। সেই মর্মান্তিক দৃশ্য কেউ স্বচক্ষে দেখে আসলে একে উপহাস করতে পারবেন না। পুলিশ যদি নিষ্ক্রীয় না থাকতো, পুলিশের যে কর্তব্য তা করতে পারতো তাহলে কখনও এই নৈরাজ্য সৃষ্টি হতো না, গ্রামের মানুষ ভয়ে আতংকিত হত না, গ্রাম ছেড়ে চলে যেত না। বামনগোলা গ্রাম দিনের পর দিন কয়েকদিন ধরে আক্রান্ত হয়েছে, গ্রাম ছেড়ে অনেকে চলে গিয়েছে, এখনও গ্রামে ফিরতে পাচ্ছে না। যদি নিরপেক্ষ তদন্ত হয়, তাহলে এগুলো প্রমাণিত হবে। আমার কাছে বিবরণ আছে, সেটা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে পেশ করবো। আজকে আমি সে সব নিয়ে এসেছি। তাই বলবো পুলিশ বাজেটে পুলিশের যেকথা আছে সেটা কথাই আছে। যদি পুলিশ আজকে নিষ্ক্রীয় হয়ে থাকে তাহলে এর সার্থকতা কিছুই নেই। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করবো বাজেটে বরাদ্দ হক, আপত্তি নেই কিন্তু যে কারণে বরাদ্দ করা হচ্ছে সেই কারণটা যাতে পুরোপুরি উপযুক্ত কারণ হয় তার ব্যবস্থা করুন। সেদিকে দৃষ্টি রাখুন। আমি আজকে কয়েকটি বিষয়ে আলোচনা করবার জন্য এসেছি। সবচেয়ে দুঃখের কথা পুলিশ বাজেট সম্বন্ধে সেটা আমি বললাম। শিক্ষা সম্বন্ধে আমি বলব শিক্ষা খাতে যে বরাদ্দ আমরা দেখতে পাচ্ছি, যে বৃদ্ধি দেখানো হয়েছে কিছু টাকার, কিন্তু কি কারণে সেটা করা হয়েছে সে বিষয়ে পরিষ্কার কিছু দেখতে পাচ্ছি না, এটা অন্ধকারে আছে। আজকে শিক্ষকদের বেতনের ব্যাপারে, পে-কমিশন ইত্যাদির ব্যাপারে সুস্পষ্ট কোন কথা কেন বলা হচ্ছে না? শিক্ষামন্ত্রী একজন শিক্ষক। তিনি আজীবন শিক্ষাব্রতী। আজকে তিনি শিক্ষামন্ত্রী, তাঁর কলম রয়েছে। যখন মন্ত্রী ছিলেন না তখন অনেক কথাই বলেছেন, শিক্ষকদের দাবী-দাওয়ার কথা বলেছেন, স্কেলের কথা বলেছেন, পেনসনের কথা বলেছেন, আরও নানারকম কথা বলেছেন, কিন্তু আজকে তো তিনি শিক্ষামন্ত্রীর পদে এসেছেন, তিনি শিক্ষকদের আন্দোলনকে বাড়িয়ে নিয়ে গিয়েছিলেন, কিন্তু আজকে তিনি তো শিক্ষামন্ত্রী তিনি আজকে শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ করার কথা, পে-কমিশনের রায় অনুযায়ী বা যেভাবে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে সেই অনুযায়ী সুস্পষ্ট বক্তব্য কেন রাখেন নি, সেটাই আশ্চর্যের কথা। আজকে ১৫শ প্রাইমারী স্কুল হওয়ার কথা বা হচ্ছে। কিন্তু দুঃখের কথা দেখা যাচ্ছে বা আমরা দেখতে পাচ্ছি যেখানে স্কুল নেই সেখানে হওয়ার কথা, সেখানে স্কুল অর্গানাইজও হচ্ছে, কিন্তু রাতারাতি দেখা যাচ্ছে তার পাশে আর একটা স্কুল দাঁড়িয়ে যাচ্ছে।

[6-35—6-45 p.m.]

School Boardগুলি দুর্নীতিপরায়ণ হয়েছিল বলে তাদের বাতিল করা হয়েছে সে সব ভাল কথা। কিন্তু বর্তমানে যেখানে যে advisory commitee গঠন করা হয়েছে তা কি ভিত্তিতে হয়েছে জানি না? সেজন্য প্রশ্ন হচ্ছে কোন একটা পার্টি যদি তাতে প্রাধান্য বিস্তার করে কাজ করে তাহলে শিক্ষাক্ষেত্রে পার্টি মনোভাব থাকে। অতএব সে সব শিক্ষা

প্রতিষ্ঠানগুলির অবস্থা কি হয় এবং সেখানে যে ছাত্ররা পড়ে তাদের অবস্থা কি হয়? শিক্ষামন্ত্রী যে association-এর কর্মকর্তা সেই association-কে প্রশ্ন করতে পারি কি যে কোন একটা association যদি কোন political party-র সঙ্গে merge হয়ে যায় তাহলে তার আর কি থাকে? অর্থাৎ উনি যে association-এর সঙ্গে জড়িত—সেই A.B.T.A.—তারা সম্পূর্ণভাবে C.P.M.-এর সঙ্গে merge করে গেছে। শিক্ষামন্ত্রী এই মন্ত্রণালয়ে আসার পর থেকে এর প্রভাব দিন দিন বৃদ্ধি পাচ্ছে এবং জেলা পরিদর্শক অফিসে দেখেছি যে কোন এক সভ্য বসে guard দিচ্ছে। অর্থাৎ জেলা পরিদর্শক কোন সময়ে কারুর সঙ্গে কথা বললে সে সব tape করা হচ্ছে। অতএব যদি কোন association যে কোন একটা political party-র সঙ্গে merge হয়ে গেছে সেখানে সে কি ভাবে নিরপেক্ষ থাকতে পারে। এই উনি যখন সরকারে ছিলেন না তখন শিক্ষকদের সম্বন্ধে অনেক বড় বড় কথা বলেছিলেন এবং আন্দোলনের দিকে তাঁদের টেনে এনেছিলেন। তৎকালীন সরকারের কাছে যেসব দাবী তিনি পেশ করেছিলেন সেসব এখনও কাগজের গায়ে লেখা আছে। এসব কি তাঁর চোখে পড়ে না? এখনও দেখতে পাচ্ছি বেসরকারী স্কুলগুলো কতভাগে ভাগ হয়ে আছে—কেউ পাচ্ছে Salary deficit, কেউ পাচ্ছে lump grant, কেউ পাচ্ছে deficit, এসব কিছুই বোঝা যাচ্ছে না। সুতরাং আজ সেসব বিষয়ে তিনি কোন স্পষ্ট কথা বলেন নি—সবই ভাষা ভাষা বলেছেন। এই অভিযোগ শিক্ষামন্ত্রীর কাছে আমি রাখছি। ইতিপূর্বে আলোচনা হয়েছে যে তিনি কারণে অকারণে বহু মাধ্যমিক বিদ্যালয় এবং বিভিন্ন উচ্চ প্রতিষ্ঠানে administrator নিযুক্ত করেছেন। সে সব administrator কারা হয়েছেন? আমরা আগে সাধারণভাবে দেখেছি—যাঁরা উচ্চপদস্থ কর্মচারী বা স্থানীয় বিশিষ্ট লোক তাঁরাই এসব হোতেন। স্থানীয় লোকেরা কম হোতেন—উচ্চপদস্থ কর্মচারীদের এসব দেওয়া হোত। কিন্তু আজকে সারা বাংলাদেশে তাতে নিযুক্ত এই শিক্ষামন্ত্রীর আমলে দেখতে পাচ্ছি সব রাজনৈতিক দলের লোক এবং কোন দলের লোক সেটা আর পরিষ্কার করে বলে দিতে হবে না এবং সেই দলের সঙ্গে শিক্ষামন্ত্রী মহাশয় একাত্ম হয়ে গিয়েছেন এবং তাঁর এ্যাসো-সিয়েশনকে একাত্ম করে দিয়েছেন এবং সেই একাত্মতা নিয়ে তিনি মশগুল হয়ে আছেন, শিক্ষকদের কথা ভুলে গিয়েছেন। কারণ তিনি দল দেখছেন, দলটা কি করে বড় করা যায়। শিক্ষকরা মরুক, পথে নেমে আসুক—তিনি এ্যাসোসিয়েশনের কর্মকর্তা হিসাবে তাদের পথে নামিয়েছিলেন এবং আজকে শিক্ষামন্ত্রীর পদে বসে তাঁর কার্যকলাপের দ্বারা সেই শিক্ষকদের আবার দলে দলে পথে নামাচ্ছেন। বাজেটে শিক্ষাখাতে কিছু টাকা ধরা হয়েছে কিন্তু এই ব্যয় বৃদ্ধি কেন, কি জন্য তা আমরা জানি না। আমাদের গ্রামদেশে একটা কথা আছে হাতঝাড়া সেইভাবে শুধু শিক্ষকরা দশ টাকা পেয়েছেন। তিনি আর কি প্রতিশ্রুতি শিক্ষকদের দিচ্ছেন সেকথা আমরা জানতে চাই। আজকের পে কমিশনে তাঁদের জন্য কি করা হবে তা বলা হয়নি। নম নম করে কেবল কতগুলি কথা বলা হয়েছে আর কিছু নেই। তাই আমি শিক্ষক হিসাবে শিক্ষামন্ত্রীর কাছে এবং মাননীয়া সভাধ্যক্ষার মাধ্যমে আমি নিবেদন জানাচ্ছি তিনি শিক্ষকদের বিভিন্ন ব্যাপারে সুস্পষ্ট একটা বিবৃতি উপস্থাপন করুন এবং সেই বিবৃতির বহুল প্রচার করে শিক্ষকদের জানিয়ে দিন যে হ্যাঁ, শিক্ষকদের জন্য এই কাজ করতে চাই এবং তাদের কি হবে তাহলে শিক্ষকরা কিছুটা আশান্বিত হতে পারে। লালবাতি জ্বলে গিয়েছে, ওঁদেরও লালবাতি জ্বলে গিয়েছে, যাই হোক আমি এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** মাননীয়া সভানেত্রী মহোদয়া, আমি প্রথমে আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন সেই বাজেটকে সম্পূর্ণভাবে সমর্থন করছি। বিরোধীপক্ষের কংগ্রেস বন্ধুদের গলাবাজী বক্তৃতা আমরা যথেষ্ট শুনেছি। যার এক কান কাটা সে এক কান চাপা দিয়ে যায় আর যার দুই কান কাটা সে সকলের মধ্যে দিয়ে যায়, তাদের সেই অবস্থা হয়েছে। ওঁরা

নিজেদের সমালোচনা করেন নি, তাঁদের ২২ বছরের শাসনে দেশের মানুষকে কোথায় নিয়ে গিয়েছেন, একেবারে ডাষ্টবিনে ফেলেছেন এই কথাগুলি প্রচার না করে, নিজেদের সমালোচনা না করে আমাদের সমালোচনা করছেন। এই পশ্চিমবাংলায় গত এক বছরে তিনটি উপনির্বাচন হয়ে গেল, গতকালও একটা উপনির্বাচন হয়ে গেল এবং সেই নির্বাচনে তাদের জামানত বাজেয়াপ্ত হয়ে গিয়েছে কিন্তু এসব দেখেও তাদের শিক্ষা হয়নি তাই তারা নিজেদের সমালোচনা না করে যুক্তফ্রণ্টের বিরুদ্ধে সমালোচনা করছেন।

[6-45—6-53 p.m.]

নিশ্চয়ই আপনারা ন্যায়সঙ্গত যে সমালোচনা করবেন নিশ্চয়ই তা থেকে আমরা শিক্ষা নেব। যদি ভুল থাকে নিশ্চয়ই ভুল সংশোধন করব। এ সাহস আমাদের আছে। এই কথা বলে আমি আপনাদের কাছে কয়েকটা তথ্য তুলে ধরব। ২২ বছর কংগ্রেসী শাসন চলেছে তিন তিনটি পঞ্চবার্ষিকী পরিকল্পনা হয়েছে এবং তিন তিনটি পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কোটি কোটি টাকা খরচ হয়েছে এবং প্রতি পঞ্চমবার্ষিকী পরিকল্পনায় বলা হয়েছে আমরা সমস্যার সমাধান করবো। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় তাঁরা বলেছিলেন আমরা খাদ্য সমস্যার সমাধান করবো। প্রতিটি পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কি দেখেছি—প্রথম পরিকল্পনায় আমরা দেখলাম ৫৩ লক্ষ বেকার, ১২০০ কোটি টাকা খরচ করা হল। দ্বিতীয় পরিকল্পনায় দেখলাম ৭১ লক্ষ লোক বেকার, আর তৃতীয় পরিকল্পনায় দেখলাম ৯৬ লক্ষ লোক বেকার। আর বর্তমানে যে পরিকল্পনা চলছে তাতে প্রায় ১ কোটির উপর বেকার। এই যে ২২ বছর ধরে আপনারা দেশকে শাসন করলেন নিরবচ্ছিন্নভাবে কেন্দ্রে এবং প্রদেশে শাসনদণ্ড চালিয়ে আজকে দেশকে চরম একটা অবস্থার মধ্যে নিয়ে এসে দাঁড় করিয়েছেন। আপনারা আপনাদের নিজেদের সমালোচনা করলেন না যে কেন আজ দেশের এই অবস্থা হল, ২২ বছর ধরে দেশী বিদেশী শিল্পপতিদেরকে কোটি কোটি টাকা মুনাফা লুটতে দিয়েছেন,সেই বিদেশী শোষকরা আমাদের দেশ থেকে লুঠ করে নিয়ে গিয়েছে এদেশের টাকা বিলাতে নিয়ে গেছে এবং তারা লুঠ করেছে। অন্যদিকে ভূমি সংস্কার করেন নি, কৃষকদের জমি দেন নি, কোন সমস্যার সমাধান করেন নি। অধিকন্তু এই কয়েক বছর ধরে আপনারা দেশের কোন সমস্যার সমাধান করা দূরে থাক একটা চরম বিপর্যয়ের মধ্যে পশ্চিমবাংলাকে এনে দিয়েছেন। শিক্ষাখাতে যেখানে স্বাধীনতার আগের আমলে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের ছিল তৃতীয় সংস্থান, আর আজ ২২ বছর কংগ্রেসী শাসনের পর সেই শিক্ষার অবস্থাকে ভারতবর্ষের মধ্যে নবম স্থানে এনে দিয়েছেন, তবুও আপনাদের একটু শিক্ষা হয় না। আপনারা বলেছিলেন খাদ্য সমস্যার সমাধান করবো এবং খাদ্যের উপরে জোর দেব। খাদ্য সমস্যার সমাধান তো দূরের কথা, খাদ্য দিনের পর দিন ঘাটতি হয়েছে, অধিকন্তু বিদেশ থেকে খাদ্য আমদানী করেছেন নিজেদের দেশে জমির ফসল না ফলিয়ে বিদেশ থেকে কোটি কোটি টাকার ফসল কিনে এনে দেশকে ঋণের দায়ে বিক্রী করে দিয়েছেন। যদি আপনারা খাদ্য ঘাটতির দিকে নজর দিতেন তাহলে এই অবস্থা দেশের হত না যুক্তফ্রণ্টের আমলে মাননীয়া সহকারী অধ্যক্ষা মহোদয়া, গ্রাম দেশে একটা প্রবাদ বাক্য রটেছে যে বাংলাদেশের লোক জানত পৌষ, মাঘ মাসে ধান কাটে, কিন্তু এখন যুক্তফ্রণ্টের আমলে এই ১ বছরের মধ্যে বাংলাদেশের লোক বুকে সাহস পেয়েছে যে না শুধু পৌষ মাসেই নয় বার মাসই ধানকাটা যায়। যুক্তফ্রণ্ট সরকার যদি নতুন করে চাষের পদ্ধিত প্রবর্তন করেন এবং বার মাস চাষ প্রবর্তন করে তাহলে বাংলাদেশের মানুষ নিজেদের খাদ্য ঘাটতি মিটিয়ে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হবে। সেইজন্য আজকে বাংলাদেশের গ্রামের মানুষ আশা পেয়েছে ভরসা পেয়েছে, সকলেই উৎসাহিত হয়েছে। আমরা যদি ঠিকমত জল সরবরাহ করতে পারি বীজ সার ঠিকমত দিতে পারি তাহলে নিশ্চয়ই দু'এক বছরের মধ্যে আমরা বাংলাদেশে খাদ্য ঘাটতি পূরণ করবো এবং উদ্বৃত্ত খাদ্য শস্য বাহিরে চালান দিতে পারব এই আশা বাংলাদেশের মানুষ অন্ততঃ যুক্তফ্রণ্টের আমলে আমরা এক বছরের মধ্যে

বাংলাদেশের মানুষের মনে আশার সঞ্চার করতে পেরেছি যেখানে আপনারা ২২ বছর ধরে দেশের মানুষকে পঙ্গু করে রেখেছিলেন। এই সঙ্গে আমি আরো বলতে চাই যে ২২ বছর ধরে আপনারা সেচ পরিকল্পনা করেছেন বড় বড় সেচ পরিকল্পনা করেছেন কিন্তু ফলটা কি হয়েছে—দামোদর পরিকল্পনা করেছেন নিশ্চয়ই শিল্প ক্ষেত্রে যথেষ্ট উপকার হয়েছে কিন্তু অন্যদিকে কৃষিক্ষেত্রে সর্বনাশ করে দিয়েছেন। হাওড়া হুগলী মেদিনীপুর জেলার বেশীর ভাগ অংশ রূপনারায়ণ নদী সম্পূর্ণ ভরাট হওয়ায় ঐ সমস্ত এলাকায় একটা চিরস্থায়ী বন্যার অবস্থা হয়ে দাঁড়িয়েছে। ঘাটাল মহকুমার দাসপুরের বিভিন্ন অংশ, তমলুক মহকুমার বিভিন্ন অংশ সামান্য বৃষ্টি হলেই আর মাঠের জল বেরোতে পারে না। রূপনারায়ণকে ভরাট করে দিয়েছেন যার ফলে বর্ষার জল মাঠ থেকে নিকাশ হচ্ছে না, চিরস্থায়ী বন্যা সৃষ্টি হচ্ছে। এই সমস্ত সমস্যার সমাধান করতে হবে সেইজন্য আমি সেচমন্ত্রী মহাশয়ের বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করছি। বিশেষ করে যে সমস্ত হাজা এলাকা, যে সমস্ত এলাকায় বর্ষার জল বেরোতে পারে না সেই সমস্ত এলাকায় বিকল্প চাষের ব্যবস্থা করে দিতে না পারলে ভয়ানক বিপর্যয় অবস্থা হবে। ঘাটাল মহকুমায় ২॥ লক্ষ মানুষ এই রকম পর পর তিন বছর বন্যার জলে একেবারে বিধ্বস্ত হয়ে গেছে, এখন সেখানে বিকল্প চাষের ব্যবস্থা করা হয় নি। Deep tubewell, shallow tubewell pumping tubewell ইত্যাদি মারফৎ যেভাবে সম্ভব হয় এই সমস্ত এলাকায় যাতে সুষ্ঠুভাবে চাষ হতে পারে তার ব্যবস্থা করবার জন্য আপনার মাধ্যমে মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি, অধিকন্তু এই এক বছরের মধ্যে যুক্তফ্রন্ট সরকার যে ৩২ দফা কর্মসূচী জনসাধারণের কাছে ঘোষনা করেছে—তার ভিত্তিতে দেশের মানুষ আমাদের ক্ষমতায় বসিয়েছেন। আমরা তাদের বলেছি—৫ বছরের মধ্যে সেইসব দফা আমরা রূপায়িত করবো। এক বছরের মধ্যে বহু বাধাবিপত্তি ও অসুবিধা থাকা সত্বেও আমরা অনেক কিছু জনকল্যাণমূলক কাজ করতে পেরেছি। আমরা আরো বলেছিলাম প্রত্যেক কৃষি পরিবারের ৯ বিঘা পর্যন্ত জমির খাজনা মকুব করবো, তা আমরা করেছি। এই ব্যবস্থা ভারতবর্ষের অন্য কোথাও নাই। আমরা আরো বলেছিলাম প্রত্যেক পরিবারকে অন্ততঃ ৫ কাঠা করে বাস্তুজমি দেব। সেটাও আমরা দিয়েছি। সেই সমস্ত প্রতিশ্রুতি আমরা রেখেছি এবং বাকীগুলি পুরণ করবার চেষ্টা করছি।

আমাদের একটা প্রাদেশিক সরকার, ভারতবর্ষের সংবিধান এমনভাবে তৈরী হয়েছে যে তাতে আমাদের হাত-পা বাঁধা। সমস্ত ক্ষমতা কেন্দ্রের হাতে কেন্দ্রীভূত হয়ে আছে। আমরা শিল্পের উপর কোন tax বসাতে পারবো না, কোন আয়ের উপরও tax বসাতে পারবো না। পশ্চিমবাংলা সরকারের এ বিষয় ক্ষমতা সীমাবদ্ধ। কেন্দ্রীয় সরকার এখান থেকে চা, পাট ও ইন্‌জিনিয়ারিং শিল্প থেকে কোটি কোটি টাকা নিয়ে যায়, তার একটু অংশও আমাদের দেয় না। আমরা তাদের কাছে ভিক্ষা চাই না। আমাদের ন্যায্য দাবী। ন্যায্য পাওনা আমরা কেন্দ্রের কাছ থেকে চাই, যে কোটী কোটী টাকা এখনকার চা, পাট ও ইন্‌জিনিয়ারিং শিল্প থেকে নিয়ে যায়। তার অন্ততঃ 50 per cent আমরা চাই। কেন কেন্দ্র তা আমাদের দেবে না? আমাদের পশ্চিমবঙ্গ একটা problem province এখানে কৃষির সমস্যা, সেচের সমস্যা, বেকার সমস্যা রয়েছে, তার কোন সমস্যারই সমাধান হয়নি। কেন্দ্র এই 50 per cent টাকা আমাদের দিলে আমাদের বাজেটে কোন ঘাটতি থাকবে না, বরং উদ্বৃত্ত বাজেট হবে। এইসব সমস্যা সমাধানের জন্য কেন্দ্রের কাছ থেকে আমাদের ন্যায্য পাওনা চাই, আমি দশ বছর আইনসভার সদস্য ছিলাম। যখন কংগ্রেস আমলে আমরা বিরোধীদলে ছিলাম, তখন থেকে আবেদন জানাচ্ছি আসুন, আমরা একসঙ্গে যুক্তভাবে আমাদের পাওনা আদায়ের জন্য সংগ্রাম করি এবং সংগ্রাম করে কেন্দ্রের হাত থেকে টাকা ছিনিয়ে নিয়ে আসি, আদায় করে নিয়ে আসি। কিন্তু সে সাহস কংগ্রেসীরা তখন করেন নাই। আমাদের অর্থমন্ত্রী তাই বলেছেন কেন্দ্রের কাছ থেকে টাকা আদায় করতে হবে, তাঁরা এখান থেকে যে কোটী কোটী টাকা নিয়ে যান, তার 50

per cent টাকা কেন্দ্রের কাছ থেকে আমাদের আদায় করে আনতে হবে। আমি এই বাজেটকে সমর্থন করার সঙ্গে সঙ্গে যুক্তফ্রন্টের শরিক দলগুলির কাছে আবেদন করবো—আসুন, যুক্তভাবে আমাদের ঘোষিত ৩২ দফা কর্মসূচী বাস্তবে রূপায়িত করি এবং কংগ্রেস যে সমালোচনা করছে তার সমুচিত প্রত্যুত্তর দেই এবং ভারতবর্ষের মানুষের কাছে এটা একটা নতুন আলোর সন্ধান দেবে, আমরা অন্যান্য রাষ্ট্রকে আলো দেখবো। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Adjourment**

The House was then adjourned at 6-53 p.m till 1 p.m. on Wednesday, the 25th February, 1970, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Wednesday, the 25th February, 1970 at 1 p. m.

**Present :**

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 13 Ministers, 1 Minister of State and 195 Members.

### OBITUARY

[1—1-10 p.m.]

**Mr. Speaker** : Hon'ble members, I am, sorry that I shall have to make an obituary reference today. Before we take up the business of the day, I have a melancholy duty to perform. Shri Syed Abdul Hossain, an ex-member of this House passed away at 3 p.m. on the 23rd February, 1970. Shri Hossain was returned to the Assembly in a bye-election on the 7th December, 1964, on Congress ticket from Farakka Assembly Constituency. He was a pleader of Berhampur Court. During his short term as a member of this House from December, 1964 to the 4th General Election in 1967, he endeared himself to all who came in contact with him.

I would now request the Hon'ble members to show their respect to the memory of the deceased by rising in their seats and observing silence for two minutes.

(Members rose in their seats and stood in silence for two minutes.)

Thank you, Ladies and Gentlemen. The Secretary will send the message of condolence to the members of the bereaved family.

### Held Over Starred Questions

(to which oral answers were given)

#### Production of paddy per acre

*40. (Admitted question No. *464) **Dr. NALINAKSHA SANYAL** : Will the Minister-in-charge of the Agriculture and Community Development Department be pleased to state—

(a) what average production of paddy per acre has been obtained in West Bengal in (i) irrigated and in (ii) non-irrigated areas from each of the known high-yielding varieties of paddy as compared with known local paddy ; and

(b) what steps have been taken to educate the cultivators on the proper use of seeds and to make available to them dependable and high-yielding seeds ?

**Dr. Kanailal Bhattacharya** :

(a)

| | In Irrigated areas | In non-irrigated areas |
|---|---|---|
| High yielding variety of paddy | 40-45 maunds | 20-25 maunds. |
| Local paddy | 30-35 maunds | 12-18 maunds. |

(b) Training meetings are held with the prospective growers of the high yielding variety where the methods of use of seeds along with application of other inputes are discussed and demonstrated.

High yielding quality seeds are distributed through the National Seed Corporation, Tarai Development Corporation and other private non-official organisations. Quality seeds of Government Agricultural Farms are also distributed to the growers.

**শ্রীঅশ্বিনী রায়** ঃ আপনি এই যে হাই ইলডিং ভ্যারাইটি অব প্যাডি যেটা বললেন সেটা ইরিগেটেড এরিয়ায় বেশী এবং নন-ইরিগেটেড এরিয়ায় কম। এখন এই ইরিগেটেড এরিয়ায় হাই-ইলডিং ভ্যারাইটি অব প্যাডির জন্য কতদিন জল দিতে হয় এর কোন তথ্য আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য** ঃ হাই ইলডিং ভ্যারাইটি অব প্যাডি সাধারণতঃ খারিপে যখন বৃষ্টি হয় এবং যখন বৃষ্টি হয় না সেই সময় একটু জল মেনটেন করার জন্য ২ থেকে ৩ ইঞ্চি ইরিগেসান দেওয়া হয়, আর যখন বৃষ্টি হয় তখন ঐ ২।৩ ইঞ্চি জল থাকলেই হল একসেস হয়ে গেলে সেটাকে বের করে দেওয়া হয়।

**শ্রীঅশ্বিনী রায়** ঃ রবি ক্রপ মরশুমে কিছু কিছু জায়গায় ডাবল ক্রপিং হচ্ছে। সেই সময় বৃষ্টি থাকে না, ক্যানেলে জল থাকে না। ঐ হাই ইলডিং ভ্যারাইটির জন্য পার্টিকুলারলি ক্যানেলের জল যদি দিতে হয় তাহলে আই, আর ৮ জাতীয় যে সমস্ত ধান আছে তাতে কতদিন পর্যন্ত জল দিতে হয় তার কোন তথ্য আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য** ঃ সমস্ত রবি সিজিনে দেখা গেছে হাই ইলডিং ভ্যারাইটি, আই, আর, ৮ ইত্যাদিতে ৬০ একর ইঞ্চ থ্রুআউট দি সিজন দরকার হয়।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী** ঃ তাহলে দেখা যাচ্ছে হাই ইলডিং সিডস উচ্চ ফলনশীল বীজের জন্য যে পরিমাণ সেচ এবং সার দরকার হয় তাতে করে সঙ্গে সঙ্গে ঐ কৃষকদের এডুকেশান, ক্রেডিট ফেসিলিটিসের কি কি ব্যবস্থা আছে এটা জানাবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য** : ক্রেডিট ফেসিলিটিজ আমাদের দেওয়া হয় যারা সার লোন হিসাবে নেয় তাদের একর পিছু ৭৫ টাকা সার লোন দেওয়া হয়, সেচের জন্য কোন লোন দেবার বন্দোবস্ত নেই। সেচের বন্দোবস্ত করলে তাদের কাছ থেকে জল দেওয়ার জন্য একর পিছু রবি সিজনের জন্য ১৫ টাকা চার্জ করা হয় যদি আমরা জল দিই।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী** ঃ সারের জন্য কত লোন দেওয়া হয় এবং সেচের জন্য রবি সিজনে যে জল দেওয়া হয় তার চার্জ কত বললেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** সারের জন্য একর পিছু ১৫ টাকা লোন দেওয়া হয় এবং সেচের বন্দোবস্ত যদি আমরা করতে পারি তাহলে জল দেওয়ার জন্য একর পিছু রবি সিজনের জন্য ১৫ টাকা চার্জ করা হয়।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** ছোট সেচ প্রকল্প যদি কৃষক আণ্ডারটেক করে তাহলে মাঝারি এবং ক্ষুদ্র কৃষকদের জন্য আপনারা কি রকম টাকা এ্যালট করতে পারেন ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** সেটা আলাদাভাবে আমাদের এ্যালট করা আছে। যদি স্যালো টিউবয়েল নেয় তাহলে স্যালো টিউবয়েলের জন্য ১॥ হাজার টাকা এবং পাম্পের জন্য ৩॥ হাজার টাকা লাগবে।

**শ্রীবীরেশ্বর ঘোষ ঃ** এই হাই ইলডিং ভ্যারাইটিতে বেশী করে ধান উৎপন্ন করবার জন্য যেভাবে জমিতে বেশী পরিমাণে কেমিক্যাল ম্যানিওর দেওয়া হচ্ছে তার ফলে কেঁচো বা অন্যান্য জার্ম কীট ইত্যাদি যদি মারা যায় এবং সয়েলের কোন পরিবর্তন হচ্ছে কিনা বা ভবিষ্যতে খুব ক্ষতিকর হ'তে পারে এমন পরিবর্তন হচ্ছে কিনা তার কোন অনুসন্ধান হচ্ছে কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** এই সম্পর্কে অনুসন্ধান করে দেখা গেছে যে মাটির কোন ক্ষতি হয় না।

**শ্রীঅনিল ধর গুহনিয়োগী ঃ** সহজভাবে মৃত্তিকা পরীক্ষা করার জন্য কোন এলাকা এবং কি রকম জল, জমি কি রকম হবে এটা কৃষকরা যাতে জানতে পারে সেটা পরীক্ষা করবার জন্য কোন ব্যবস্থা করেছেন কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** আমাদের তিনটি মৃত্তিকা পরীক্ষাগার আছে এবং আমরা আরো তিনটি মোবাইল ভ্যান যাতে করে এণ্টায়ার ল্যাবরেটরি ক্যারি করে নিয়ে যায় গ্রামে গ্রামে সেই বন্দোবস্ত করার জন্য এই বছরের বাজেটে টাকা চেয়েছি।

[1-10—1-20 p.m.]

**শ্রীনারায়ণ চন্দ্র নস্কর ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, চাষীদের হাই ইলডিং ভ্যারাইটি অব প্যাডি চাষের শিক্ষা দেবার জন্য ব্লকে ব্লকে যে ব্যবস্থা আছে সেটা কত দিনের ব্যবস্থা এবং সাফিসিয়েণ্ট কিনা ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** ট্রেনিং-এর ব্যবস্থা আগে ছিল একটি মাত্র জেলাতে। আমরা এখন সেটা তিনটি জেলাতে করেছি এবং প্রত্যেক জেলাতে একটা করেও করার পরিকল্পনা আছে যদি অর্থের সংকুলান হয়।

**শ্রীদেবব্রত দত্ত ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়কে জানাচ্ছি যে বর্ধমানের ক্যানেল এলাকাতে হাই ইলডিং ভ্যারাইটির আই, আর ৮ ও রবির জন্য প্রচুর জল দেওয়া হয়েছে এবং সেখানে ব্যাপক ভাবে চাষ হয়েছে। কিন্তু সেচ বিভাগ থেকে জানানো হয়েছে যে ৩১শে মার্চ জল সরবরাহ বন্ধ করা হবে। সেখানকার চাষী এবং ব্লকের কর্মচারীদের অভিমত জলটা অন্তত আরো ২ সপ্তাহ না বাড়ালে সমস্ত উৎপাদনই নষ্ট হবে, গাছের ক্ষতি হবে। এই পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আবেদন করে বলছি যে ক্যানালে যাতে জল সরবরাহ ১৫ই এপ্রিল পর্যন্ত করা যায় তার জন্য তিনি চেষ্টা করবেন কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** এই ব্যাপারে আমি শুধু এইটুকু বলতে পারি যে বহু পূর্বেই নোটিশ দেওয়া হয়েছে যে ৩১শে মার্চ জল বন্ধ হবে তা ছাড়া এর জন্য তাদের বলা হয়েছিল গম কিম্বা

সাঠীশাল করতে আই, আর. ৮ করতে বারন করা হয়েছিল। তা সত্বেও যদি কোন কৃষক করে থাকেন তাহলে তার দায়িত্ব সরকার নেবেন না।

**শ্রীমহম্মদ ইদ্রিস আলী:** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, বাংলাদেশের বিভিন্ন জেলাতে যে বিভিন্ন ধরনের মাটি আছে—রাঢ, বাগড়ী, বালী এঁটেল, এর মধ্যে কোন মাটিতে হাই ইলডিং ভালো জন্মে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য:** জিনিসটা হচ্ছে মাটি পরীক্ষা করে যেখানে যে মাটিতে নাইট্রোজেন ফসফরাস এবং পটাসিয়ামের সর্টেজ যে ভাবে আছে সে ভাবে যদি সারের বন্দোবস্ত করা যায় তাহলে বাংলাদেশের নীচু জমি ছাড়া—যেখানে জল জমে সেখানে ছাড়া যে জমিতে জল নিষ্কাশন হয় সেখানে হাই ইলডিং ভ্যারাইটি হতে পারে। তবে পুরুলিয়ার জমি বা অন্যান্য জমি যেখানে ওয়াটার রিটেনিং ক্যাপাসিটি কম সেখানে হাই ইলডিং ভ্যারাইটি হতে পারে না।

**ডাঃ নিরঞ্জন ভদ্র:** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে নন-ইরিগেটেড এরিয়াতে ফলন কম হয়, ইরিগেটেড এরিয়াতে ফলন বেশী হয়। আমার জিজ্ঞাস্য, নন-ইরিগেটেড এরিয়াতে ফলন বেশী করবার জন্য কোন পরিকল্পনা করেছেন কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য:** নন-ইরিগেটেড এরিয়াতে বৃষ্টিপাতের ব্যবস্থা আমরা করতে পারি না, বৃষ্টিপাত নেচারের উপর ডিপেণ্ড করে। সেইজন্য চাষীদের যে এ্যামাউণ্ট অব সার আমরা বলি দেবার জন্য সেটা তারা দিতে ভয় পায়। যদি বৃষ্টিপাত ঠিক হয় এবং যদি তারা ঠিক মত সার দেয় তাহলে ইরিগেটেড এবং নন-ইরিগেটেড এরিয়ার মধ্যে তফাৎ হবার প্রশ্ন নেই তবে আমাদের দেশ বৃষ্টিপাতের উপর নির্ভর করে বলে আমাদের চাষীরা ভয়ে সার কম দেয়।

## Starred Questions

( To which oral answers were given )

### পদ্মাজাতীয় ধানের ফলন

*310. (Admitted question No. *302 ) **শ্রীসনৎকুমার রাহা:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বছরে "পদ্মা" জাতীয় উচ্চ ফলনশীল ধানের ফলন বিঘা প্রতি কিরূপ হইয়াছে ; এবং

(খ) পশ্চিমবঙ্গে কোন জাতীয় ধান সাধারণত সর্বাপেক্ষা লাভজনক ফসল ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য:** (ক) বর্তমান বছরে পদ্মাজাতীয় উচ্চ ফলনশীল ধানের ফসল বিঘা প্রতি ১০ থেকে ১২ মন।

(খ) 'পদ্মা' ও 'আই আর ৮' এই দুই জাতীয় ধানেরই নিজস্ব গুণ আছে এবং উভয় জাতীয় ধানই কৃষকদের নিকট আদৃত।

**শ্রীসনৎ কুমার রাহা:** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে গড়পড়তা ১০।১২ মন ফসল হয়েছে। আমার জিজ্ঞাস্য, উচ্চ ফলনশীলের বৈশিষ্ট্য কি এই ১০।১২ মনের মধ্যেই না, সরকার আরো বেশী আশা করেছিলেন ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য:** আমরা আরো বেশী আশা করেছিলাম, কিন্তু পদ্মার নিজস্ব একটা বৈশিষ্ট্য আছে। সেটা হচ্ছে, এটা খুব কম সময়ের মধ্যে পেকে যায়, ১০০ থেকে ১০৫ দিন সময়

লাগে। এই জন্য এর বৈশিষ্ট্য এতে কম হলেও এটা লাভজনক। তবে এটা খুব কম হয় নি। ৪০ মন ক্লিন রাইস পার এ্যাকার তার মানে ৬০ মন ধান পার এ্যাকার, কম এটা বলবেন না।

**শ্রীসনৎ কুমার রাহা:** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, কারণ আমাদের মুর্শিদাবাদ জেলার একটা অভিজ্ঞতা আছে যে, পদ্মায় এবারে হাভক সৃষ্টি করেছে। পদ্মার উপর বিরূপ মনোভাব চাষীদের। পদ্মার সর্বত্র ফেইলর হয়েছে, লাল হয়ে গেছে। কোন ফসল পায় নি। এই খবর নিশ্চয়ই আপনি কৃষি দপ্তর থেকে পেয়েছেন। এটা কেন হল জানাবেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য:** পদ্মার কিছু কিছু জায়গায় ঠিকমত সার এবং সময়মত যতখানি সিড বেড রাখা দরকার সেটা না রাখার ফলে কিছু কিছু জায়গা থেকে আমরা খবর পেয়েছি যে পদ্মার পারফরমেন্সে খারাপ হয়েছে। কিন্তু আমরা বেশীরভাগ জায়গা থেকে খবর পেয়েছি যে, যারা এই নিয়মগুলি ঠিকমত মেনেছেন তারা পদ্মা থেকে ভাল ইয়াল্ড পেয়েছেন। পদ্মার যে বৈশিষ্ট্য—এক শত দিনের মধ্যে তারা ধান কেটে তুলেছেন। আমি নিজে বহু জায়গায় গিয়ে এটা প্রত্যক্ষ করে এসেছি। তবে, এটা নতুন একটা এক্সপেরিমেন্ট। নতুন এক্সপেরিমেন্ট করতে গেলে আমাদের চাষীরা যে রকম ঢিলেঢালা সেই রকম করলে চলবে না। খুব সিরিয়াস্‌লি এটাকে যে ভাবে বলা আছে, সেই ভাবে চাষ করতে হবে। আমি আশা করি যে পদ্মার খারিপের চেয়েও রবি আরো বেশী দিয়েছে। রবি আরো বেশী সাক্সেসফুল হবে বলে আশা করি।

**শ্রীসনৎ কুমার রাহা:** মাননীয় মন্ত্রীমহাশয়, চাষীদের মধ্যে যে বিরূপ ধারনা হয়েছে আমাদের পদ্মার নাম তারা নেবে না। এর প্রতিরোধের জন্য যদি সত্যি পদ্মার ফসল হানী হয়, তাহলে সরকার থেকে কি প্রচেষ্টা হচ্ছে চাষীদের মধ্যে সঠিক প্রচার করার?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য:** আমি এই বিরূপ ধারণা কাটাবার জন্য চেষ্টা করছি নানা রকম শিক্ষা দিয়ে এবং অন্যান্য উপায়ে।

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারী:** মাননীয় মন্ত্রীমহাশয়কে আমি জিজ্ঞাসা করছি যে, পদ্মার জাতীয় ভেরাইটির মত আপনার সরকারের তরফ থেকে কোন রিসার্চ-এর মাধ্যমে ড্রাউট রেসিসটেন্স কোয়ালিটি, আরো সেই রকম কিছু করবার জন্য চেষ্টা করছেন কি না এবং করলে তা কতদুর সফল হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য:** এটা আপনারা নিশ্চয়ই জানেন যে, ড্রাউট রেসিসটেন্স ভ্যারাইটির অলরেডি চাষ করা হচ্ছে এবং বেরিয়েছে এবং খুব বেশী ড্রাউট রেসিসটেন্স ভ্যারাইটি পুরুলিয়া এবং বাঁকুড়ায় এটা আস্তে আস্তে পপুলার হয়ে উঠেছে। এবারে খুব বেশী এর ফলন হয়েছে।

## পূর্ব পাকিস্তান হইতে মাছ আমদানীর প্রস্তাব

*311. (Admitted question No. *524.) **শ্রীঅমলেন্দ্রলাল রায়:** মৎস্য বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বিধান-সভার বিগত অধিবেশনে পূর্ব্ব পাকিস্তান হইতে মাছ আমদানী করা সম্পর্কে যে প্রস্তাব গৃহীত হইয়াছিল সে বিষয়ে সরকার এ পর্যন্ত কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়:** বিধানসভার বিগত অধিবেশনে পূর্ব্বপাকিস্তান হইতে মৎস আনিবার প্রস্তাবটি যাতে কেন্দ্রীয় সরকারের কাছে যথা সময়ে যায় সে জন্য ঐ প্রস্তাবটি পাঠান হয়েছে।

। এই ব্যাপারে ক্রমাগত কেন্দ্রীয় খাদ্য ও কৃষিমন্ত্রী, প্রধানমন্ত্রী, বহির্বিষয়ক দপ্তরের মন্ত্রী ও বাহির ণিজ্য মন্ত্রীমহাশয়কে তাগিদ দিয়ে কেন্দ্রীয় সরকারকে সমস্যার উপর ব্যবস্থা গ্রহণের জন্য বার বার া দেওয়া হচ্ছে।

**শ্রীঅমলেন্দ্র লাল রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি একথা জানেন যে, পাকিস্তানের সংবাদ গুলিতে সম্প্রতি এই রকম প্রচার করা হচ্ছে বা হয়েছে যে, ভারত ব্যাপকভাবে মাছ দানী করতে চায় না এবং ভারতের পররাষ্ট্র দপ্তর এই সংবাদকে সম্পূর্ণ অমূলক বলেছেন ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায়ঃ** আমি সংবাদ পত্র মারফৎ তা পড়েছি।

**শ্রীঅমলেন্দ্র লাল রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানেন আমরা যখন এখানে ইলিশ ৬, ৭, ৮, ৯, ১০, ১১ ও ১২ টাকা—এই সব দরে কিনছি তখন পাকিস্তানে এই ইলিশ মাছ ায় ৮টি করে বিক্রয় হচ্ছে এবং একথা কি মন্ত্রীমহাশয় জানেন যে, এই মাছ যদি এখানে আমদানী হয় তাহলে পাকিস্তানের গরীব জনসাধারণ তাতে উপকৃত হতে পারবে ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায়ঃ** আনবার সুযোগ থাকলে এখানকার জনসাধারণও সস্তায় খেতে তেন এবং পাকিস্তানের জনসাধারণও বিক্রয় করে তাদেরও দুটো পয়সা হতে পারতো সেটা জানা । কিন্তু পাকিস্তান সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই রকম ভাবে মাছের কোন রকম বাণিজ্য ত এখন পর্যন্ত রাজি হয়নি।

0—1-30 p. m.]

**শ্রীঅমলেন্দ্র লাল রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে পাকিস্তান একথা ার ভাষায় বলেছে যে আমাদের সঙ্গে যে মৌলিক বিরোধ অর্থাৎ কাশ্মীর সংক্রান্ত যে বিরোধ তার মীমাংসা না হওয়া পর্যন্ত তারা মাছ দেবে না—তাহলে পাকিস্তানের মাছের পিছনে ছুটে ইলিশ মাছ পাওয়া যাবে তা বলতে পারেন ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায়ঃ** আমি এ বিষয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলেছিলাম—তিনি আমাকে বলেছেন যে পাকিস্তান পিসমিল অর্থাৎ আংশিক আলোচনায় সেটলমেন্ট করতে চায় না তারা হজ ডিল অর্থাৎ ভারতের সঙ্গে বিরোধীয় সমস্ত বিষয়ে আলোচনা করতে চায়—তা সত্বেও াধ করেছিলাম এ বিষয়ে পুনরায় চিন্তা করার জন্য। এ বিষয়ে চেষ্টা চলছে, আমি বৈদেশিক ও বলেছি—তিনি চিঠি লিখে জানিয়েছেন যে কমিশন মারফৎ তিনি চেষ্টা করছেন।

**শ্রীনলিনাক্ষ সান্যালঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন যে এ বিষয়ে তিনি কেন্দ্রে চাপ য় যাচ্ছেন ; চাপটা কিভাবে হচ্ছে দয়া করে জানান, চাপটা কি আবেদন করে—না, এর র্ত বাংলার কয়লা বিক্রি করবার যে প্রপোজ্যাল আছে তাতে পাকিস্তানের সঙ্গে বিদেশী মুদ্রার য় করতে পারা যায়—শুনছি পাকিস্তান তারা নিজেরা পিসমিল করতে চায় না তাহলে একটা এগ্রিমেণ্টে যদি রাজী না হয় তাহলে কি অন্য চেষ্টা করতে পারেন। আমাদের যেমন মাছ । ওদের তেমন কয়লা দরকার—এই উভয় পক্ষের বিনিময় হতে পারে এই রকম প্রস্তাব তিনি রেছেন ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায়ঃ** এটা তো প্রশ্ন হচ্ছে না, it is a matter of opinion.

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে বিধানসভায় কত তারিখে দাস্ত প্রস্তাব পাশ করা হয় এবং মন্ত্রী দপ্তর থেকে কত তারিখে কেন্দ্রীয় মন্ত্রীসভাকে এ বিষয়ে কাজ জন্য অনুরোধ করা হয়—এই দুয়ের মধ্যে কয় মাস বা কত দিনের তফাৎ আছে ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায়ঃ** ঠিক একজ্যাক্ট ডেটটা আমার কাছে নেই, তবে ১২ই সেপ্টেম্বর তারিখে আমাদের বিধানসভায় এই প্রস্তাব গৃহীত হয়েছিল এবং তা তাড়াতাড়িই কেন্দ্রে পাঠানো হয়েছিল।

**শ্রীবিভুতি পাহাড়ীঃ** যে প্রস্তাব পাঠানো হয়েছিল তার জন্য বার বার তাগাদা দেওয়া হয়েছিল বলেছেন—কোন কোন তারিখে তাগাদা দেওয়া হয়েছিল সেটা দয়া করে জানাবেন কি ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায়ঃ** আমাকে এ বিষয়ে নোটিশ দিলে আপনাকে বিস্তৃত বলতে পারবো।

**শ্রীবিভুতি পাহাড়ীঃ** মিঃ স্পীকার স্যার, মন্ত্রীমহাশয় বলেছেন যে বার বার তাগাদা দিয়েছেন—কিন্তু কোন কোন তারিখে সেই তাগাদার পত্র দিয়াছেন তা জানাতে গিয়ে তিনি নোটিশ চাইছেন। এই কোয়েশ্চেন করলে নোটিশ চাই যদি বলেন তাহলে সদস্যদের অধিকার রক্ষা কি করে হবে ?

**মিঃ স্পীকারঃ** আপনি কোয়েশ্চেনটা দেখুন—এইভাবে কি উত্তর চাওয়া যায় ? প্রশ্নটা মাছের—আর আপনি যে তারিখটা চাইছেন সেটা ওঁর কাছে নেই। জোর করলে তো হবে না—আপনি নোটিশ দিন উত্তর দিয়ে দেবেন।

## মৎস্য ঘাটতি পূরণের পরিকল্পনা

***312.** (Admitted question No. *1042.) **শ্রীকালীপদ মণ্ডলঃ** মৎস্য বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় মৎস্য ঘাটতি পূরণের কোনও সরকারী পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকিলে, তাহা কি ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** (ক) হ্যাঁ, আছে।

(খ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

**শ্রীকালীপদ মণ্ডলঃ** এই বিবরণী কি আমাদের সামনে রাখতে পারেন না ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** হ্যাঁ, তা বলতে পারি।

(১) আভ্যন্তরীন জলাশয়ে মৎস্যচাষের উন্নয়ন করা।

(২) নূতন ফিশারী তৈরী করে মাছের উৎপাদন বাড়ানো।

(৩) অন্যান্য রাজ্য হইতে মাছ আমদানীর ব্যবস্থা করা।

(৪) পুষ্করিণীর মালিকদের মাছ চাষ করিবার জন্য ঋণ দেওয়া।

(৫) নানাভাবে ঋণ ও অনুদান প্রদানের দ্বারা মৎস্যজীবিদের উন্নয়ন করা।

(৬) মোহনা অঞ্চলে যন্ত্রচালিত ও দেশী নৌকার সাহায্যে মাছ ধরার ব্যবস্থা প্রসার করা।

(৭) মাছ ধরা জাহাজের সাহায্যে গভীর সমুদ্রে মাছ ধরার ব্যবস্থা করা এবং

(৮) পাকিস্তান হইতে মৎস্য আমদানী ব্যবস্থার পুনঃ প্রবর্ত্তনের প্রচেষ্টা।

**শ্রীকালীপদ মণ্ডলঃ** গভীর সমুদ্রে মাছ ধরার জন্য কতগুলি জাহাজ সরকারের আছে জানাবেন কি ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায়ঃ** আপনি জানেন সরকারের হাতে কোন মাছ ধরার জাহাজ এখন নাই। তবে যাতে কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে সাহায্য করে সেজন্য তাঁদের কাছে জানান হয়েছিল।

তাঁরা তিনটি দেবেন বলেছেন এবং কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী বলেছেন একটি জাহাজ ১০৫ ফুট ট্রলার পূর্ব জার্মানী থেকে পাঠাবার জন্য। সেই জাহাজ এখন আসছে। এ ছাড়া আরও দুটি সাহায্য করবেন একথা তাঁরা জানিয়েছেন।

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** এই জাহাজ কত দিনের মধ্যে এসে পৌছবে আমাদের জানাবেন কি?

**শ্রীপ্রভাস চন্দ্র রায় ঃ** আমি ৬ই ফেব্রুয়ারী তারিখে দেখা করেছিলাম, তিনি আমাকে বলেছেন ২০।২২ দিনের মধ্যে জাহাজ বোম্বেতে এসে পৌছাবে, বোম্বেতে মাসখানেক ট্রায়াল দিয়ে কলকাতায় পাঠিয়ে দেবেন।

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** গত দু-তিন বছর আগে মাছের দর বাজারে ৫ টাকা করে হয়েছিল বলে এখানে ঝড় উঠেছিল, আজকে মাছের দর বাজারে ৮ থেকে ১২ টাকা হয়েছে, সেই দাম কমাবার জন্য কি কি পরিকল্পনা নিয়েছেন জানাবেন কি?

( নয়েজ )

[1-30—1-40 p.m.]

**শ্রীনেপাল চন্দ্র রায় ঃ** স্যার প্রশ্ন করবার সময় যদি সরকার পক্ষ থেকে এরকম গোলমাল করা হয় তাহলে আমি কাউকে বলতে দেব না।

**মিঃ স্পীকার ঃ** কাউকে বলতে দেব না একথা বলতে পারেন না। আমি তো এখানে রয়েছি। আপনি কোশ্চেন করুন।

**শ্রীনেপাল চন্দ্র রায় ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, বিভিন্ন রাজ্য থেকে যে মাছ বরাবর কোলকাতায় আসছিল তার থেকে কত বেশী মণ মাছ আপনি কোলকাতায় আনার পরিকল্পনা করেছেন ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায় ঃ** এখন কতগুলি নূতন শহর হওয়ায় এবং বিশেষ করে ভুবনেশ্বর, দুর্গাপুর এবং আসানসোলে, যে মাছ কোলকাতায় আনছিল তার একটা বিরাট অংশ সেখানে চলে যাচ্ছে বলে মাছের ঘাটতি বেড়ে যাচ্ছে এবং বাংলার বাহির থেকে কলকাতায় প্রতিদিন ৫।৬ শত মণ মাছ কম আসছে, এটাও দাম বৃদ্ধির অন্যতম প্রধান কারণ।

**শ্রীনেপাল চন্দ্র রায় ঃ** স্যার, আমার প্রশ্নের জবাব পেলাম না। আমি জানতে চাইছি কত মণ মাছ তিনি বাড়িয়েছেন ?

**মিঃ স্পীকার ঃ** উনি যা ভাল বুঝেছেন তা বলেছেন।

**শ্রীশৈলেন্দ্র নাথ অধিকারী ঃ** মন্ত্রীমহাশয় এর আগে আমাদের জানালেন যে, মাছের উন্নতির জন্য এবং সরবরাহের জন্য লং টার্ম পরিকল্পনা নেওয়া হয়েছে। আপনি নিশ্চয়ই জানেন নেহেরু-নুন চুক্তির ফলে কেন্দ্রীয় সরকার পদ্মার যে অংশ পাকিস্তানকে দিল তারপর থেকেই তার ফিস বেয়ারিং এরিয়ায় মৎস্য সংকট সুরু হোল। আমার প্রশ্ন হচ্ছে আপনি যখন পাকিস্তান থেকে মাছ আনবার জন্য কেন্দ্রীয় সরকারের উপব চাপ সৃষ্টি করছেন তখন আপনি একথাটা কি তাঁদের কাছে রাখতে পারবেন যে, একটা রয়াল্টি বেসিসে পাকিস্তানের সঙ্গে চুক্তি করে ওই অংশে যাতে আমাদের ফিসারম্যানরা মাছ ধরতে পারে তার ব্যবস্থা হোক ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায় ঃ** আমরা সম্প্রতি সুন্দরবনে একটি ৭ মাইল ফিসারী তৈরী করবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে সাড়ে পঁচিশ লক্ষ টাকা ঋণ চেয়েছি এবং তাঁরাও সেই টাকা দিতে স্বীকৃত

হয়েছেন। আমি আশা করি শীঘ্রই এটি হবে। দ্বিতীয় কথা হচ্ছে ভাণ্ডারদহ বিল পদ্মার সঙ্গে সংলগ্ন ছিল এবং এটি ৩০ মাইল লম্বা। এর ৮ মাইল মজে গেছে এবং ২২ মাইল রয়েছে। এই মজা ৮ মাইল কাটাবার মত পয়সা বাংলা সরকারের নেই বলে আমরা অন্য একটা পন্থা অবলম্বন করার চেষ্টা করছি। আমি মনে করি সেন্ট্রাল গভর্ণমেন্টের কাছ থেকে এই টাকা আমাদের পেতে হবে এবং সেইজন্য ইনল্যাণ্ড ওয়াটার ট্রান্সপোর্ট অথরিটি যেটা রয়েছে তাদের মারফৎ টাকা পেয়ে ওই ভাণ্ডারদহ বিল কাটাবার চেষ্টা করছি এবং তার জন্য আমরা প্রোজেক্ট রিপোর্ট ও এস্টিমেট তৈরী করছি। আমি আর একটা কথা আপনাদের জানাচ্ছি এই ভাণ্ডারদহ বিল কোন কোন জায়গায় কোয়ার্টার মাইল, অর্ধ মাইল চওড়া। এখানে যাতে খেয়ার ব্যবস্থা করা যায় এবং বিল কাটান যায় তারজন্য এস্টিমেট আণ্ডার প্রিপারেসন রয়েছে। তাছাড়া নর্থ সল্ট লেক এলাকার প্রায় ৫ হাজার একর জায়গা নিয়ে শীঘ্র ফিসারী তৈরী করা হবে।

**শ্রীযতীন চক্রবর্তী ঃ** আমাদের এখানে নিয়ম আছে এক একটি প্রশ্নের জন্য ৫ মিনিট। মাছের ব্যাপার নিয়ে অনেক প্রশ্ন হয়েছে কাজেই এখন নিরামিষ নিয়ে প্রশ্ন হবে।

**মিঃ স্পীকার ঃ** দেখুন আমি আপনাদের বলি যে আমি নিজের কোন ক্ষমতা এখানে প্রয়োগ করতে যাইনি। আপনারা ঠিক করেছেন যে পাঁচ মিনিট কোশ্চেন হবে। আমি এটার জন্য ১৮ মিনিট সময় দিয়েছি, তারপরও যদি এই করেন তাহলে অন্যগুলোর কি হবে ? তা ছাড়া দেখুন এখানে যে সমস্ত সাপ্লিমেণ্টারী করা হচ্ছে তার মধ্যে অনেকগুলোর কোশ্চেনের সঙ্গে রেলিভ্যান্সি নেই, এইগুলো তাহলে আমাকে ডিসএ্যালাও করতে হয়। কারণ এখানে কোশ্চেনে ক্লিয়ারলি রয়েছে যে সরকারের কোন পরিকল্পনা আছে কি না। উনি তার উত্তরে বলেছেন ইন ডিটেল্‌স—সাপ্লিমেণ্টারী মানে কি ? ওনলি ফর ক্লারিফিকেশন, এখানে দি হোল মৎস্য বিজিনেস একটা কোশ্চেনে হয় না। ডু নট ক্রস এক্‌জামিন হিম লাইক দ্যাট।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বিভিন্ন রাজ্য থেকে মাছ আমদানির কথা বলেছেন, সেইগুলো কোন কোন রাজ্য থেকে আসছে এবং মোট কত টাকা এর জন্য সরকারের তরফ থেকে ব্যয় হচ্ছে বলবেন কি ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায় ঃ** এই বিষয়ে নোটিশ দেবেন, তাহলে নির্দিষ্টভাবে উত্তর দেওয়া যাবে।

**শ্রীনারায়ণ নস্কর ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে সুন্দরবনের ৭ মাইল দীর্ঘ একটা ফিশারী করতে যাচ্ছেন কিন্তু আবার সেই সুন্দরবনেই ফিশারী ছাড়া অন্য কিছু হওয়া সম্ভব নয় এবং আপনাদেরই বাহিনী সেই ফিশারীকে লুঠ করিয়ে দেবে, এটা কোন ধরণের কায়দা বলবেন কি ?

**মিঃ স্পীকার ঃ** কোশ্চেনটা অন্যভাবে করুন, এখানে পলিটিক্স হয় না, ইউ ক্যান পুট ইট ইন এ্যানাদার ফর্ম।

**শ্রীকুমুদ রঞ্জন মণ্ডল ঃ** মাননীয় স্পীকার মহাশয়, তিনটে কোশ্চেন নিয়ে ৪০ মিনিট হতে চললো কিন্তু বিজিনেস এ্যাডভাইসারী কমিটিতে পাঁচ মিনিট করে ঠিক করা হয়েছিল, আর পাঁচ মিনিট হলে এক একটা কেশ্চেনের জন্য ১৫ মিনিট করে সময় দেওয়া হলো। আমাদের প্রশ্ন শেষের দিকে থাকে, তাহলে তো আমাদের কোশ্চেন আসবে না, এই বিষয়ে একটা ব্যবস্থা করুন যে চারটে করে কি পাঁচটা করে কি দশটা করে এখানে কোশ্চেন হবে।

**Mr. Speaker :** You all please try to help me. If you are all serious, we can finish every question within five minutes. I hope all of you will try to help me.

**শ্রীমহম্মদ ইদ্রিস আলি ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি যে ভাণ্ডারখালি বিলের সঙ্গে ভাগীরথী নদীর যোগ আছে এবং সেটা লালবাগের পাঁচরাস্তা রাস্তার নীচ দিয়ে একটা ক্যানেল হয়ে গেছে, এটা কি জানেন ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় ঃ** হ্যাঁ, আমার জানা আছে।

**Rise in prices of fresh vegetables**

***313.** (Admitted quest'on No· *758.) **Shri PANCHUGOPAL BHADURI :** Will the Minister-in-charge of the Agriculture and Community Development Department be pleased to state—

(a) what is the reason of the marked rise in prices of fresh vegetables and condiments during the last two months ; and

(b) whether the primary producers gained from the price rise ?

**Dr. Kanailal Bhattacharya :** (a) (i) Due to insufficient rainfall during October, 1969 the vegetable growers did not take the risk of normal vegetable cultivation as they apprehended that adequate irrigation might not be available for growing vegetables and consequently some vegetable lands were diverted to cultivation of other Rabi crops.

(ii) Requirements of condiments are met mostly by imports from other States. Arrivals of condiments declined due to short production in the other States. This factor coupled with the high prices ruling in producing States led to high prices of condiments.

(b) In the case of vegetable growers the reply is in the affirmative but in the case of primary producers of condiments of this State, the question of gain does not arise.

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** গত তিন মাস আগে থেকে বড় বাজারের পোস্তা এবং মশলা পটিতে যে গণ্ডগোল হয় তার জন্য কি আলুর মত সব্জি এবং হলুদের মত মশলার দর বৃদ্ধির কোন সম্পর্ক আছে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** আমি তো আপনাকে পরিষ্কারভাবে বলে দিলাম ভেজিটেব্‌লের দাম বাংলাদেশে কেন বেড়েছে এবং তার সাথে সাথে ঐসব জিনিসের দাম কেন বেড়েছে। তবে এই সম্পর্কে বড় বাজারের দাঙ্গার সাথে ঠিক কোন condiment ডাইরেক্ট সম্পর্ক আছে কি না আমার দপ্তরের জানা নেই।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** মন্ত্রীমহাশয় কি অবগত আছেন ঠিক যে সময়ে কাকতালির মত একই সঙ্গে হলুদের দাম ৫ টাকা কে, জি, হয়ে গিয়েছিলো সেই সময়ে গণ্ডগোল হচ্ছিল, সেই সময়ে ব্যবসাদাররা হলুদের দর ১০ টাকা কে, জি, করেছিল।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** হলুদের দর ১০ টাকা কে, জি, হয়েছিল সেটা অন্য সম্পর্ক থাকতে পারে কিন্তু মশলা পাতির দাম এখন সমস্ত ছেঁটে কিছুটা বেড়েছে। দুদিন ১০ টাকা হয়েছিল কি ৫ টাকা হয়েছিল সেটা বলছি না। এভারেজ প্রাইস মশলা পাতির দাম বাংলাদেশে গত

বারের তুলনায় বেড়ে গেছে এবং বাড়ার কারণ হচ্ছে আদার ষ্টেট থেকে মশলাপাতি আসছে না যার উপর আমাদের প্রদেশ ডিপেনডেণ্ট। আদার ষ্টেট থেকে খবর নিয়ে জানা গেছে যে সেখানে প্রোডাকশান এবারে কম।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** টাটকা সবজীর প্রাইমারী প্রোডিউসাররা যাতে নিজেরা ভাল প্রাইস পায় অর্থাৎ তাদের উৎপন্ন ফসল কাছাকাছি বাজারে বা কিছুটা দূরের বাজারেতে খুব তাড়াতাড়ি পৌছে দিতে পারে এই সম্পর্কে অব্যবস্থার থাকার দরুন তাদের দর বেড়ে যাচ্ছে সেই রকম খবর মন্ত্রীমহাশয় জানেন কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** হ্যাঁ। Marketing Deptt. এই রকম খবর আমাদের জানা আছে। আমাদের যুক্তফ্রণ্ট সরকার আসার পর গ্রামের দিকে আমরা নজর দেবার চেষ্টা করছি, সে সম্পর্কে কিছু কিছু ব্যবস্থা করেছি।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** কি কি ব্যবস্থা গ্রহন করেছেন বলবেন কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** যেমন যেখানে ভেজিটেবল বেশী উৎপন্ন হয়ে গেছে সে সব্জির সংরক্ষণ করবার জন্ম জনসাধারণকে আমরা সংরক্ষণ করার পদ্ধতি আমার ডিপার্টমেণ্টের পক্ষ থেকে শিখিয়ে দিচ্ছি যেটা সংরক্ষিত হয়ে পরে বেশী না হলেও ন্যায্য দামে বিক্রি হয়, যেমন টমেটো, কপি ইত্যাদি।

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি আপনি বলেছেন খাগুদ্রব্যের দাম কিছু কিছু বেড়েছে অথচ গতকাল জ্যোতি ভট্টাচার্য্য মহাশয় Publicity Minister বলেছেন যে জিনিষ পত্রের দাম বাড়ে নি এটা Contradiction হচ্ছে নাকি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** আমি বলেছি মসলা পাতির দাম বেড়েছে, খাগুদ্রব্যের দাম বেড়েছে একথা বলি নি। গত বছরে মসলা পাতির যে দাম ছিল সে তুলনায় কিছু বৃদ্ধি হয়েছে। তার কারণ মসলা পাতি অন্য ষ্টেট থেকে আনা হয় সেখানে Production কম হয়েছে। আমাদের ষ্টেটে মসলা পাতি হয় না। সুতরাং জ্যোতি ভট্টাচার্য্য বাবুর Statement-এর সঙ্গে Contradiction হয় নি।

## মুর্শিদাবাদ জেলায় ন্যায্য মুল্যে পাট ক্রয় কেন্দ্র

***314.** (Admitted question No. *790) **শ্রীআজিজুর রহমান ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কৃষকদিগের নিকট হইতে ন্যায্য মূল্যে পাট ক্রয়ের জন্ম কয়টি ক্রয় কেন্দ্র এই বৎসর খোলা হইয়াছে ; এবং

(খ) ঐ সমস্ত ক্রয় কেন্দ্র মোট কি পরিমাণ পাট এ পর্যন্ত ক্রয় করিয়াছেন ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** (ক) ১৪টি ॥

(খ) ১,৮০০ মন অর্থাৎ ৬৭২ কুইণ্টাল।

**মহাম্মদ সোহরাব ঃ** প্রথম ক্রয় কেন্দ্র কোন তারিখে খোলা হয়।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** বলতে পারবো না।

**মহাম্মদ সোহরাব ঃ** পাটচাষীদের কাছ থেকে বিক্রি হয়ে যাবার পর কি খোলা হয়েছে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** না, September-এ খোলা হয়েছে।

**শ্রীমহাম্মদ ইদ্রিস আলি ঃ** যে সমস্ত কেন্দ্র খোলা হয়েছে মুর্শিদাবাদ জেলায় সেগুলি কোন এলাকায় কোনটি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** ধুলিয়ান, জিয়াগঞ্জ, নিমতিতা, কালীবাজার, বেলডাঙ্গা, রেজিনগর, পলাশি, জালাঙ্গি, ডোমকল, নাওদা, আমতলা, রাধানগর, কালিগড়, লালগোলা।

**শ্রীপান্নালাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি এখন যেখানে যে ন্যায্য মূল্যে পাট ক্রয়ের জন্য কেন্দ্র খোলা হয়েছে সে ন্যায্য মূল্য বলতে কত মূল্যটা ন্যায্য মূল্য ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** ৪০ টাকা।

**শ্রীপান্নালাল মাঝি ঃ** ৪০ টাকা কি ন্যায্য মূল্য বলে গভর্ণমেন্ট মনে করেন ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** কেন্দ্রীয় সরকার তাই মনে করেছেন।

**শ্রীসনৎকুমার রাহা ঃ** মাননীয় কৃষি মন্ত্রীমহাশয় জানাবেন কি ১৪টা কেন্দ্রে মাত্র ১ হাজার ৮০০ মন কেনা হয়েছে ? তাহলে আমাদের টারগেট মোট কত ছিল ? এখানে দেখা যাচ্ছে ১০০ মন করে গড়ে প্রতিটা কেন্দ্র কিনেছে, তাদের পারফরমেন্স অত্যন্ত লিটিল।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** যেটা সর্বনিম্ন মূল্য ছিল তার তুলনায় বাজার দাম নেমে যায় নি। যদি যেত বেশী কেনা হত উপরে ছিল বলে বেশী কেনা হয়নি। আবার প্রাইস সাপোর্ট স্কীমে যদি দাম কমে যায় তাহলে যে সর্ব নিম্ন দাম সে সর্ব নিম্ন দামে এ কেন্দ্রগুলি কিনবে বেশী দাম থাকলে কিনবে না।

**শ্রীসনৎকুমার রাহা ঃ** যখন আপনারা কিনলেন তখন নিশ্চয় দাম কমে গিয়েছিল তাহলে ১৪টা কেন্দ্রে যখন দাম কমে গেল এত কম কেনা হল তার যুক্তিটা কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** কেনার সঙ্গে সঙ্গে দাম বেড়ে গেল। যখন বাজারে নামলাম তখন দাম বেড়ে গেল কেনার প্রয়োজন হল না।

**শ্রীবলাইলাল দাশ মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি বলবেন যে সরকার যে দামে কিনলেন সে দাম কি ছিল এবং বাজারে দাম কি ছিল ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** অত ডিটেলস্ বলতে পারবোনা কারণ আমার কাছে তথ্য নেই। সর্বনিম্ন দাম যা ছিল সে দামে কেনা হয়েছে।

## মুর্শিদাবাদ জেলায় গভীর নলকূপের সংখ্যা

***315.** (Admitted question No. *837.) **শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বিভিন্ন থানায় কয়টি করিয়া গভীর নলকূপ আছে এবং প্রতি থানায় (১) নলকূপ বাবদ সরকারী ব্যয় বৎসরে কত ও (২) প্রতিটি নলকূপের জন্য গড়ে কয়জন কর্মচারী আছেন ;

(খ) প্রতি থানায় উক্ত গভীর নলকূপ দ্বারা কত একর খারিপ এবং কত একর রবি শস্যের জমিতে জল সরবরাহ করা হয় ;

(গ) উক্ত গভীর নলকূপগুলি হইতে আরও বেশী পরিমাণ জল সরবরাহ করা সম্ভব কিনা ; এবং

(ঘ) উক্ত গভীর নলকূপগুলি হইতে প্রতি থানায় বৎসরে কত টাকা কর আদায় হইয়া থাকে ?

## মুর্শিদাবাদ জেলায় থানাওয়ারী গভীর নলকূপের সংখ্যা

***316.** (Admitted question No *1036)

**শ্রীআফতাবউদ্দিন আহম্মদ :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ১৯৭০ সালের জানুয়ারী পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় কোন্ কোন্ থানায় কতগুলি গভীর নলকূপ স্থাপন করা হইয়াছে ?

**Mr. Speaker :** Starred Questions Nos. 315 & 316 are to be held over as requested by the Hon'ble Minister concerned.

## নূতন কৃষি-বিশ্ববিদ্যালয় স্থাপনের পরিকল্পনা

***317.** (Admitted question No. *901.) **শ্রীকৃপাসিন্ধু সাহা :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে নূতন কৃষি-বিশ্ববিদ্যালয় স্থাপন করিবার কোন পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকিলে কোথাও, কবে নাগাদ খোলা হইবে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

[1-50—2 p.m.]

## কৃষিযোগ্য জমির পরিমাণ

***318.** (Admitted question No. *945.) **শ্রীকুমুদরঞ্জন মণ্ডল :** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কৃষিযোগ্য জমির পরিমাণ কত ; এবং

(খ) উক্ত কি পরিমাণ জমিতে সেচ-ব্যবস্থা আছে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** (ক) পশ্চিমবঙ্গে মোট কৃষিযোগ্য জমির পরিমাণ বর্ত্তমানে প্রায় ১,৬০,০৩,০০০ একর।

(খ) উক্ত জমির মধ্যে অনুমিত ৩২,০০,০০০ ( নিট্ ) একর জমিতে সেচের ব্যবস্থা আছে।

**শ্রীকুমুদ রঞ্জন মণ্ডল :** অসেচ এলাকায় সেচের জন্য আপনার বিভাগ থেকে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** অসেচ এলাকায় সেচ ব্যবস্থা বাড়াবার চেষ্টা হচ্ছে।

**শ্রীকুমুদ রঞ্জন মণ্ডল :** অসেচ এলাকায় উঁচু জমি যেগুলি যে উঁচু জমিতে জলছাড়া ভুট্টা প্রভৃতি অন্য ফসল চাষের জন্য কোন ব্যবস্থা নিয়েছেন কিনা ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** ব্যবস্থা নেওয়া হয়েছে বিশেষতঃ পুরুলিয়া, মেদিনীপুরে যে সমস্ত Laterite জমি আছে সেখানে আমরা ভুট্টা, চিনাবাদাম, তিল ইত্যাদি করবার চেষ্টা করছি।

**শ্রীকুমুদ রঞ্জন মণ্ডল :** কত এলাকা তার একটা হিসাব দিতে পারবেন কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** নোটিশ চাই।

**শ্রীকালীপদ মণ্ডল :** মন্ত্রীমহাশয় বললেন যে ওই ১ কোটি ৬০ লক্ষ ৩ হাজার কৃষিযোগ্য

জমির মধ্যে ৩২ লক্ষ একর জমিতে সেচ দেওয়ার ব্যবস্থা আছে। বাকি যে জমি রয়ে গেল তাতে সেচ দেওয়ার জন্য কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** আমরা চেষ্টা করছি। বড় বড় সেচ পরিকল্পনা করার জন্য কেন্দ্রের কাছ থেকে টাকা চেয়েছি। তাছাড়া আপনারা জানেন টিউবয়েল, ডিপ টিউবয়েল, রিভার লিফ্‌ট ইত্যাদির সাহায্যে বাড়াবার চেষ্টা করছি।

**শ্রীঅজিত বিশ্বাস ঃ** যে সমস্ত জলাজমি আছে তার পরিমাণ কতটা ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** নোটিশ চাই।

## নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি

*319. (Admitted question No. *979.) **শ্রীনিতাইপদ সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে বর্তমানে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্য উত্তরোত্তর বৃদ্ধি পাইতেছে ;

(খ) অবগত থাকিলে, কোন্ কোন্ নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্য অধিক বৃদ্ধি পাইতেছে ; এবং

(গ) উক্ত দ্রব্যমূল্য বৃদ্ধি রোধে সরকার কি কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায় ঃ** (ক) ও (খ) এই রাজ্যের খোলা বাজারে চাল, অধিকাংশ ডাল, গুড়, চিনি, লবণ ইত্যাদি নিত্যপ্রয়োজনীয় খাদ্য দ্রব্যের মূল্য গত কয়েক মাস যাবৎ স্থিতিশীল আছে নতুবা নিম্নমুখী হইয়াছে। সরিষার তেলের দাম সম্প্রতি কিছুটা বাড়িয়াছিল কিন্তু বর্তমানে ইহার দাম নিম্নমুখী। অধিকাংশ মশলা পাতির দাম বেশ কিছুটা বাড়িয়াছে। অন্যান্য নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মধ্যে জ্বালানী কয়লা, বেবি ফুড, নিকৃষ্ট ধরনের কেরোসিন তেল ( ইহা সাধারণতঃ উত্তরবঙ্গের গ্রামাঞ্চলে ব্যবহার করা হয় ), মোটা ও মাঝারি ধরনের সুতী কাপড় ও দিয়াশলাই-এর দাম গত এক বৎসর যাবৎ স্থিতিশীল আছে। তবে উৎকৃষ্ট ধরণের কেরোসিন তেল এবং মিহি ও অতিমিহি সুতী বস্ত্রের দাম সম্প্রতি কিছুটা বৃদ্ধি পাইয়াছে।

(গ) বাংলাদেশে সরিষা ও মশলা উৎপাদন প্রয়োজনের তুলনায় নগণ্য। এই জিনিষগুলির জন্য বাংলাকে ভারতের অন্য রাজ্য হইতে আমদানীর উপর নির্ভর করিতে হয়। উৎপাদনকারী রাজ্যগুলিতে এই দ্রব্যগুলির উপর কোনরূপ নিয়ন্ত্রণ না থাকায় আমদানীর পরিমাণ কম হইলে অথবা উৎপাদনকারী রাজ্যগুলিতেই ইহাদের দাম বৃদ্ধি পাইলে এখানেও ইহাদের মূল্য বৃদ্ধি ঘটে। রাজ্য সরকার অবশ্য মূল্যবৃদ্ধি সম্পর্কে এখানকার ব্যবসায়ীকে সতর্ক করিয়া দিয়াছেন। সম্প্রতি এই রাজ্যে সরিষার বীজের আমদানী অনেক বৃদ্ধি পাইয়াছে।

উৎকৃষ্ট শ্রেণীর কেরোসিন তেলের দাম যেটুকু বাড়িয়াছে তাহার কারণ হইল গত বৎসরের মার্চ মাস হইতে কেন্দ্রীয় আবগারী শুল্ক এবং এ বৎসরের ১লা জানুয়ারী হইতে রাজ্যসরকারের বিষয় কর প্রবর্তন। অতএব এই বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণের প্রশ্ন ওঠে না।

মিহি ও অতি মিহি কাপড়ের উপর কেন্দ্রীয় সরকারের মূল্য নিয়ন্ত্রণ নাই এবং মূল্য বৃদ্ধির প্রধান কারণ হইল তুলা ও সুতার দর বৃদ্ধি। বস্ত্র শিল্পের মত সর্ব ভারতীয় শিল্প কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীনে ; কাজেই রাজ্যসরকার এবিষয়ে পৃথকভাবে কোন কার্যকরী ব্যবস্থা অবলম্বন করিতে পারেন না।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী :** সরষের তেলের দাম বেড়েছে এটা বললেন। বাংলাদেশে সরষের ফলন কম বাইরে থেকে আনতে হয়। এটা কি সত্য যে এইজন্য আপনি এইরকম পরিকল্পনা করেছেন বাংলার বাজার থেকে নেওয়া এবং বাইরে থেকে আনা হবে ১০ হাজার টন সরষে?

**শ্রীপ্রভাস চন্দ্র রায় :** সম্প্রতি এফ, সি, আই মারফত বাংলা সরকার ১০ হাজার টন সরষে কেনবার ব্যবস্থা করেছেন এবং কেন্দ্রীয় গভর্ণমেন্ট অন্য রাজ্য হতে ৫ হাজার টন সরিসার তেল বাংলাদেশকে সরবরাহ করতে রাজী হয়েছেন।

**শ্রীপ্রবোধ পুরকায়েত :** আপনি বলেছেন নিত্য প্রয়োজনীয় জিনিষের দাম বেড়ে যাচ্ছে। এর জন্য কি মজুতদারী এবং কালোবাজারী দায়ী?

**শ্রীপ্রভাস চন্দ্র রায় :** আমি বলেছি কতকগুলোর বেড়েছে, কতকগুলোর বাড়েনি, ঠিক আছে। যেগুলোর বেড়েছে সেগুলো পশ্চিমবঙ্গে জন্মায়না বলে অন্য রাজ্য থেকে আনতে হয়। সেগুলোর দাম বেড়েছে।

**শ্রীপাঁচু গোপাল ভাদুড়ী :** স্যার, আমার ৩২১ নং প্রশ্নটাও এর সঙ্গে যুক্ত করে নিন।

**মিঃ স্পীকার :** হ্যাঁ, তাই নিচ্ছি।

## ধানচালের দর

***320.** (Admitted question No. *1028.) **শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে ধান ও চাউলের দাম বর্তমানে ক্রমশঃ বৃদ্ধি পাইতেছে,

(খ) সত্য হইলে, তাহার কারণ কি;

(গ) গত ১৯৬৯ সালে অক্টোবর, নভেম্বর, ডিসেম্বর এবং ১৯৭০ সালে জানুয়ারী মাসে উক্ত ধান ও চাউলের কুইন্টাল প্রতি গড়ে কত দাম; এবং

(ঘ) ১৯৭০ সালে জানুয়ারী পর্যন্ত মোট কত কুইন্টাল ধান ও চাউল সরকার প্রকিওর করিয়াছেন?

**শ্রীপ্রভাস চন্দ্র রায় :** (ক) ও (খ) খোলাবাজারে কেনা বেচার জন্য ধানের সর্বোচ্চ দাম আইনতঃ বাঁধা আছে। অন্যান্য বৎসরের মত বর্তমান খরিফ মরশুমেও খোলা বাজারে চালের দাম প্রথম দুই মাসে (অর্থাৎ নভেম্বর ও ডিসেম্বর মাসে) ক্রমশঃ নিম্নগামী হইয়া আবার জানুয়ারী মাসে কিছুটা ঊর্দ্ধমুখী হইয়া ছিল। চালের দামের এই প্রকার হ্রাসবৃদ্ধির কোন বিশেষত্ব বা বিশেষ কারণ এ বৎসরেও আপাততঃ লক্ষিত হয় নাই।

(গ) খোলা বাজারে কেনা বেচার জন্য ধানের সর্বোচ্চ দাম আইনতঃ বাঁধা আছে। প্রশ্নে উল্লিখিত চার মাসে চালের কুইন্টাল প্রতি গড় পড়তা দর ছিল এইরূপ :—

| | | | |
|---|---|---|---|
| অক্টোবর | ১৯৬৯ | টাঃ | ১৩১·৬৯ |
| নভেম্বর | ১৯৬৯ | টাঃ | ১২৪·৭০ |
| ডিসেম্বর | ১৯৬৯ | টাঃ | ১১৪·০০ |
| জানুয়ারী | ১৯৭০ | টাঃ | ১১৭·৪৪ |

(ঘ) এই খরিফ মরশুমে ১লা নভেম্বর ১৯৬৯ হইতে ৩১শে জানুয়ারী, ১৯৭০ পর্য্যন্ত ২,৫১,১০০ মেঃ টন ধান ও ১২,৯৩৯ মেঃ টন চাউল (চাউলের হিসাবে মোট ২,৪৭,৩৫৯ মেঃ টন) সরকার সংগ্রহ করিয়াছেন।

**Rise in price of rice**

***321.** (Admitted question No. *1090) **Shri PANCHUGOPAL BHADURI:** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) if it is a fact that the price of rice is showing an upward trend in the open market ;

(b) if so, the reasons thereof ; and

(c) the total procurement of rice this year up to the end of January, 1970

**Shri Provash Chandra Roy** : (a) & (b)—During the current Kharif season, as in previous years, the open market price of rice recorded a gradual fall in the months of November and December and thereafter a slight rise in January, the average price in January being however lower than that in November as usual No special feature is noticeable so far in the price movements this year and no special reason is attributable to the seasonal rise in January.

(c) The total quantity procured this year from the 1st November, 1969 up to the 31st January, 1970 is 2,47,359 Metric Tonnes in terms of rice.

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় ঃ** Procurement এবার বেশী হয়েছে, না কম হয়েছে ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায় ঃ** বেশী হয়েছে। আমরা মোটামুটিভাবে এরকম অনুমান করেছিলাম, তবে গত বৎসরের চেয়ে এবার ১ লক্ষ ৫২ হাজার টন চাল বেশী হয়েছে।

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় ঃ** এই বেশীটা কি যুক্তফ্রন্ট সরকারের কৃতিত্ব বলে মনে করেন ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায় ঃ** আমি মনে করি জনসাধারণের সহযোগিতা, সরকারের ক্রয়কেন্দ্র আমরা গত বৎসরের চেয়ে প্রায় ডবল করেছি, সরকারী কর্মচারী, বিশেষকরে খাদ্য বিভাগের কর্মচারী এঁরা সকলেই সক্রিয় অংশ গ্রহণ করেন বলে এটা সম্ভব হয়েছে।

**শ্রীঅশ্বিনী রায় ঃ** গত বছর কত পার্শেন্ট procured হয়েছিল, আর এ বছর কি procured হয়েছে ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায় ঃ** গত বছর যা হয়েছিল তার চেয়ে ১ লক্ষ ৫২ হাজার টন চাল বেশী সংগ্রহ হয়েছে।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী :** খোলাবাজার থেকে ন্যায্য দামে যদি চাল বেশী কেনা হয়ে থাকে তাহলে একথা কি সত্যি যে খোলা বাজারে যত চাল আসছে সরকার থেকে তার চেয়ে কেনার ব্যবস্থায় পিছিয়ে পড়েছে ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায় ঃ** আমি মনে করি যে কুইন্টল প্রতি ২ টাকা বেশী গতবারের চেয়ে বেশী হয়েছে। এটা এমন কিছু বৃদ্ধি নয়। সেজন্য বলেছি প্রকৃত কারণ এখানে ঠিকভাবে বলা যায় না।

**শ্রীমোকসেদ আলি ঃ** কালনা থেকে ভাগীরথী দিয়ে যে হাজার হাজার মণ ধান চাল পার হয়ে চোরাকারবারীর মাধ্যমে আমাদের নদীয়া জেলায় আসছে সে সম্পর্কে আপনি কি চিন্তা করেছেন ?

**শ্রীপ্রভাস চন্দ্র রায় ঃ** আমি সমস্ত জেলায় গিয়া জেলা ম্যাজিস্ট্রেট থেকে শুরু করে B. D. O., J. L R. O. এবং সর্বদলীয় relief committee সভ্যদের সঙ্গে meet করেছি। যাতে cordon break করে ধান চাল না আসতে পারে, চোরাকারবারী না হতে পারে সেজন্য প্রত্যেক relief কমিটির মেম্বার-এর দলের কাছে আবেদন করেছি। সেজন্য আমি মনে করি সমস্ত বিধানসভার সভ্য-এর relief কমিটির মেম্বার এবং যদি এবিষয়ে তৎপর হয়ে সাহায্য করেন তাহলে এসব বন্ধ করা যাবে, কারণ শুধু সরকারী কর্মচারীর দ্বারা একাজ সম্ভব নয়।

**Mr. Speaker** : Question hour is over.

**Starred Questions**

**( to which answers were laid on the table).**

## নূতন হারে জমির খাজনা প্রবর্তন

***322.** (Admitted question No. *1093.) **শ্রীগণেশচন্দ্র মণ্ডল :** ভূমি এবং ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য নূতন হারে জমির খাজনা প্রবর্তিত হওয়ার পর ঐ হারে খাজনা আদায় করিবার কোন নির্দেশ আজও জারি করা হয়নি ;

(খ) নয় বিঘা জমির মালিকদের খাজনা মকুব করিবার পর সরকার নূতন কোন বিধি বা নিয়ম জারী করিয়াছেন কিনা ; এবং

(গ) না করিয়া থাকিলে কতদিনে উহা করা হইবে ?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী :** (ক) নূতন হারে খাজনা নির্ধারণ করিতে কিছু সময় লাগিবে। যতদিন না খাজনা পুনর্নির্দ্ধারিত হয় ততদিন আইনের বিধান মত পুরাণহারেই খাজনা আদায় করিবার নির্দেশ দেওয়া হইয়াছে।

(খ) ১৯৬৯ সালে ভূমি সংস্কার সংশোধন আইন পাশ করার পরে ঐ আইন কার্য্যকর করার জন্য একটি নিয়মাবলী প্রণয়ন করা হইয়াছে।

(গ) প্রশ্ন উঠে না।

### Pre-emption cases pending in the S.L R.O.s' Courts in Murshidabad district

***323.** (Admitted question No. *1107.) **Md. IDRIS ALI** : Will the Minister-in-charge of the Land and Land Revenue Department be pleased to state—

(a) how many pre-emption cases are pending subdivisionwise in the S.L.R.O.s' Courts in the district of Murshidabad ; and

(b) how many contested cases have been disposed of by the respective S.L.R.O.s' of the district in the year 1969 ?

**The Minister for Land and Land Revenue** : (a) and (b) Two statements are laid on the Library table.

## ভূমিবণ্টন উপদেষ্টা কমিটি

***324.** (Admitted question No. *1186.) **শ্রীদেবেন দাস ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালের মার্চের পর সমস্ত জেলা, মহকুমা ও ব্লক স্তরে ভূমিবণ্টন উপদেষ্টা কমিটি গঠিত হইয়াছে কিনা ;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর "হ্যাঁ" হয়, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি (১) এই কমিটিগুলি গঠনে প্রতিনিধিত্ব করার যোগ্যতা কিভাবে স্থির করা হইয়াছে এবং (২) এই কমিটির পরামর্শ সর্বক্ষেত্রে মানিয়া চলা হইতেছে কিনা ?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী ঃ** (ক) পশ্চিম দিনাজপুর জেলার ইসলামপুর মহকুমা ছাড়া অন্য কোথাও আনুষ্ঠানিকভাবে কমিটি গঠিত হয় নাই। তবে সর্বত্র জে, এল, আর ও-দের নির্দেশ দেওয়া হইয়াছে যে বিভিন্ন কৃষক ও ক্ষেতমজুর গণসংগঠনের প্রতিনিধি, গ্রাম পঞ্চায়েতের অধ্যক্ষ, ও সদস্য প্রভৃতিদের সহিত পরামর্শ করিয়া জমি বণ্টন করিতে হইবে। স্থানীয় এম, এল, এও

অঞ্চল প্রধানদের সঙ্গেও পরামর্শের কথা বলা হইয়াছে। এই নির্দেশমত কাজ হইয়াছে ও হইতেছে।

(খ) (১) ও (২) ইসলামপুর মহকুমায় সরকারী আধিকারিক ছাড়া বিভিন্ন রাজনৈতিক দলের প্রতিনিধি ও বিধান সভার সদস্যদের লইয়া কমিটি গঠিত হইয়াছে। ব্যক্তিগত যোগ্যতা নির্ধারণের কোন প্রশ্ন উঠে না। ভূমি সংক্রান্ত বিভিন্ন সমস্যার ব্যাপারে সাধারণভাবে কমিটির পরামর্শ অনুসারে কাজ করার নির্দেশ দেওয়া হইয়াছে।

## রামপুর-শুঁড়িচুয়া এয়ারফিল্ডের জন্য দখলীকৃত জমির ক্ষতিপূরণ

*325 (Admitted question No. *1204.) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** গত ২৭শে আগষ্ট, ১৯৬৯, তারিখে প্রদত্ত তারকিত *৯২০ (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮১) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুর-শুঁড়িচুয়া এয়ারফিল্ডের জন্য যে সমস্ত সাঁওতাল চাষীদের জমি লওয়া হইয়াছিল তাহার ক্ষতিপূরণের ব্যাপারে সরকার এপর্যন্ত কতদূর অগ্রসর হইয়াছেন; এবং

(খ) অধিগ্রহণের তারিখ হইতে ঐভাবে দখলীকৃত জমির যে খাজনা উক্ত সাঁওতাল চাষীগণ আদায় দিয়াছেন তাহা তাঁহাদিগকে ফেরত দেওয়ার বিষয়ে কি কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী ঃ** (ক) বিমান ঘাঁটির কর্তৃপক্ষকে স্থানীয় আধিকারিকের সহিত একযোগে বিমান ঘাঁটির সীমানা জরিপ করাইয়া ক্ষতিপূরণ সাব্যস্ত করিতে এবং হয় দখলীকৃত জমি প্রত্যর্পণ করিতে না হয় উক্ত জমি ক্ষতিপূরণ দিয়া গ্রহণ করিতে বলা হইয়াছে। কিন্তু বারংবার তাগিদ দেওয়া সত্বেও এখন পর্যন্ত মিলিত ভাবে জরিপ করা হয় নাই।

(খ) বিমান ঘাঁটির দখলে সাঁওতাল চাষীদের কত পরিমাণ জমি আছে তাহা নির্ণীত না হওয়া পর্যন্ত খাজনা ফেরৎ দিবার প্রশ্ন বিবেচনা করা যায় না।

## মেদিনীপুর জেলার সবং থানার জে, এল, আর, ও

*326. (Admitted question No. *1213.) **শ্রীবিভূতি পাহাড়ী ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সবং থানায় বর্তমানে কোন জে, এল, আর, ও আছেন কি;

(খ) না থাকিলে, তাহার কারণ কি এবং ঐ পদটি কবে থেকে খালি আছে; এবং

(গ) ঐ থানায় ভাগচাষ কেস কে বিচার করেন?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) জে, এল, আর, ও।

## জয়নগর ৺নং সার্কেলে খাস জমি বন্টন

*327. (Admitted question No. *1217) **শ্রীপ্রবোধ পুরকাইত ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগণা জেলার জয়নগর ২নং সার্কেলে কত খাস জমি ১৯৬৯ সালের জন্য লাইসেন্স দ্বারা কৃষকগণের মধ্যে বণ্টন করা হইয়াছে ; এবং

(খ) ১৯৬৯ মে হইতে ডিসেম্বর পর্যন্ত উক্ত সার্কেলে ১০(১) ধারামতে কত জমি দখল লইয়া ভূমিহীন কৃষকগণের মধ্যে বণ্টন করা হইয়াছে ?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী:** (ক) ১৪৫২.৪৮ একর।

(খ) ১২১৮.১ একর।

## থানাস্তরে ওয়েষ্ট বেঙ্গল প্রেমিসেস্ টেনান্সি অ্যাক্ট চালু করার প্রস্তাব

*328. (Admitted question No. *1521.) **শ্রীঅশ্বিনী রায়:** ভূমি এবং ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) থানাস্তরে গঞ্জ বা বাজারে পশ্চিমবঙ্গ ভাড়াটিয়া ডব্লিউ, বি, প্রেমিসেস্ টেনান্সি অ্যাক্ট নিয়ন্ত্রণ আইন চালু করার কোনও চিন্তা করিতেছেন কি ; এবং

(খ) "(ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ" হইলে চালু করার সম্ভাব্য সময় কখন ?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী:** (ক) ও (খ) মিউনিসিপ্যালিটির সীমানার বাহিরে গঞ্জ বা বাজার এলাকাতে জনসাধারণ এই আইনের নিয়ন্ত্রণ চাহিলেই যথাসত্বর সম্ভব তাহা বিবেচনা করিয়া প্রয়োজনীয় বিজ্ঞপ্তির মাধ্যমে আইনের প্রয়োগক্ষেত্র সম্প্রসারণ করা হইতেছে।

## হাওড়া জেলার আলিপুর মৌজায় দামোদর ও হুগলী নদীর চর

*329. (Admitted question No. *1537) **শ্রীবিশ্বনাথ দাস ঘোষ:** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(১) হাওড়া জেলার শ্যামপুর থানার অন্তর্গত আলিপুর মৌজায় দামোদর ও হুগলী নদীর চরের পরিমাণ কত ;

(২) এই জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বিতরণ করার কোনও ব্যবস্থা হইয়াছে কিনা ;

(৩) ঐ চরে বেসরকারী বন্দোবস্ত করা বা জবর দখল করা কোন জমি আছে কিনা ; এবং

(৪) থাকিলে ঐরূপ জমির পরিমাণ কত এবং কতজন কৃষকের দখলে ইহা আছে ?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী:** (১) ৩৭৫ একর।

(২) প্রয়োজনীয় ব্যবস্থা লওয়া হইতেছে।

(৩) ও (৪) সম্পূর্ণ জমি ৫০২ জন কৃষকের জবর দখলে আছে।

## সার বাবদ কৃষি ঋণ

*331. (Admitted question No. *305.) **শ্রীসনৎকুমার রাহা:** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯-৭০ সালের কোন্ জেলায় সার বাবদ কত কৃষি ঋণ দেওয়া হইয়াছে ; এবং

(খ) কৃষি ঋণ খাতে বরাদ্দ অর্থের কত অংশ সার বাবদ দেওয়া হইয়াছে ?

**কৃষি বিভাগের মন্ত্রী:** (ক) ১৯৬৯-৭০ সালে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় সার ক্রয় ঋণ এবং কৃষি ঋণ বাবদ যে অর্থ বরাদ্দ করা হইয়াছে তাহার একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(খ) কৃষি ঋণ বাবদ বরাদ্দ অর্থের কোন অংশই সার ক্রয়ের জন্য ব্যবহৃত হয় নাই।

## পাটের সর্ব নিম্নমূল্য

*332. (Admitted question No. *691.) **শ্রীঅমলেন্দ্র লাল রায়ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি গত মরশুমে পাটের সর্বনিম্ন মূল্য ধরিয়া রাখিতে সরকারের অকৃতকার্যতার কারণ কি ?

**কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী:** গত মরশুমে সর্বনিম্ন মূল্য ধরিয়া রাখিতে সরকার অকৃতকার্য হইয়াছেন ইহা ঠিক নহে। প্রকৃতপক্ষে গত মরশুমে পাটের বাজার দর প্রায় সর্বত্রই সর্বনিম্ন দরের উপরে ছিল।

অবশ্য এইরূপ সংবাদও পাওয়া গিয়াছে যে সুদূর গ্রামাঞ্চলে গত সেপ্টেম্বর মাসে অল্প কয়েক জায়গায় অল্প সময়ের জন্য পাটের দর সর্বনিম্ন দরের নীচে চলিয়া গিয়াছিল। তখন অবিলম্বে যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করা হয় এবং তাহাতে মূল্য পুনরায় সর্বনিম্ন দরের উপরে উঠে এবং আর নীচে নামে নাই। বর্ত্তমানে সর্বত্রই মূল্য সর্বনিম্ন দরের উপরে আছে।

## মৎস্যজীবীদের সাহায্যের জন্য সরকারী ব্যবস্থা

*333. (Admitted question No. *946.) **শ্রীকুমুদরঞ্জন মণ্ডল:** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে মৎস্যজীবীদের সাহায্যের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন, এবং

(খ) মৎস্যজীবীদের জন্য পানীয় জল সরবরাহের কি কিছু ব্যবস্থা বিশেষভাবে নেওয়া হয়েছে ?

**মৎস্য বিভাগের মন্ত্রী:** (ক) এই রাজ্যের মৎস্যজীবীদের সাহায্যের জন্য পশ্চিমবঙ্গ সরকার নিম্নলিখিত প্রকল্পগুলি কার্যকর করিয়াছেন—

(১) মৎস্যচাষকারীদের ব্যক্তিগত প্রচেষ্টায় হাজা মজা মৎস্যচাষক্ষেত্র উন্নয়নের জন্য মধ্যমেয়াদী ঋণদান প্রকল্প;

(২) দরিদ্র মৎস্যজীবি ও তাহাদের সমবায়গুলিকে স্বল্পমেয়াদী ঋণদান প্রকল্প,

(৩) কম দরে নৌকা সরবরাহ প্রকল্প,

(৪) মৎস্যজীবি সম্প্রদায়ের কল্যাণ সাধন প্রকল্প,

(৫) বন্যাপীড়িত অঞ্চলের মৎস্যজীবিদের সাহায্যের জন্য অনুদান প্রদান প্রকল্প (১৯৬৯ সালের বন্যা)

(৬) উত্তরবঙ্গের বন্যাপীড়িত মৎস্যজীবিদের সাহায্যের জন্য ঋণদান প্রকল্প (১৯৬৮ সালের বন্যা)

(খ) হ্যাঁ। মৎস্যজীবি সম্প্রদায়ের কল্যাণ সাধন প্রকল্পের অধীনে মৎস্যজীবি অধ্যুষিত অঞ্চলে নলকূপ বসাইবার ব্যবস্থা আছে।

## কান্দী মহকুমায় ডি, পি, এজেন্ট এবং এফ, সি, আই-এর কেন্দ্রে আগরা এবং চিঠা বাবদ ঢলতা গ্রহণ

*334. (Admitted question No. *1114.) **শ্রীসত্যপদ ভট্টাচার্য:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কান্দী মহকুমায় ডি, পি, এজেন্টের এবং ফুড কর্পোরেশন অব ইণ্ডিয়ার নিজস্ব কেন্দ্রে আগরা এবং চিঠা বাবদ কিছু ঢলতা উৎপাদক-বিক্রেতাগণের নিকট হইতে ক্রয় কর্তৃপক্ষ ক্যাশ মেমোতে লিখিয়া লইয়াছে;

(খ) সত্য হইলে এ মরশুমে ১৯৭০ সালের জানুয়ারী পর্যন্ত উক্ত আগরা ও চিঠার পরিমাণ কত ; এবং

(গ) উক্ত চিঠা ও আগরাগুলি ভালো ধান হইতে পৃথক করিয়া নিলামে বিক্রয় করা হইবে কিনা ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী :** (ক) না। ফুড কর্পোরেশন জানাইয়াছেন যে কোন চলতা লওয়া হয় নাই। তবে ধান-চালের গুণাগুণ নির্ণয়ের জন্য রাজ্যসরকার আইন করিয়া কয়েকটি মান (specification) নির্দিষ্ট করিয়া দিয়াছেন। বিক্রীর জন্য আনা ধান-চালের মধ্যে নির্দিষ্ট সীমা (TOLERANCE LIMIT) অপেক্ষা অধিক অপকর্ষ (অর্থাৎ আদ্রতা, চিঠা, আগড়া, ধূলা, বালি, খড়, নিকৃষ্ট শ্রেণীর মিশ্রণ ইত্যাদি) দেখিলে তাহার জন্য সরকার নির্ধারিত দর হইতে নির্দিষ্ট specification অনুযায়ী আনুপাতিক হারে বাটা কাটা হয়, অর্থাৎ অপেক্ষাকৃত দুই এক টাকা কম মূল্য বিক্রেতাকে দেওয়া হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না। চিঠা ও আগড়া ভাল ধান হইতে পৃথক করা ব্যয়সাধ্য ও সময়সাপেক্ষ। সেই কারণে ধান ক্রয় করিবার পর যে অবস্থায় উহা ক্রয় করা হয় সেই অবস্থাতেই উহা বাণীতে ভাঙ্গিবার জন্য মিলিং এজেন্টদের নিকট দেওয়া হয়। ধান হইতে চাউল উৎপাদনের যে অনুপাত সরকার নির্দিষ্ট করিয়া দিয়াছেন মিলিং এজেন্টগণ যাহাতে সেই অনুপাত বজায় রাখিতে পারেন সেইজন্য ধান নিম্নমানের হইলে নির্দিষ্ট সীমার বেশী (in excess of tolerance limits) অপকর্ষের জন্য সমপরিমাণ ওজনের ধান মিলিং এজেন্টদের কম দেওয়া হইয়াছে ধরিয়া হিসাব করা হয়।

## কৈখালী মৌজায় সরকারের ন্যস্ত জমি

*335. (Admitted question No. *1221.) **শ্রীপ্রবোধ পুরকাইত :** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগণা জেলায় জয়নগর ২নং সার্কেলে কৈখালী মৌজায় সরকারে ন্যস্ত জমির পরিমাণ কত ;

(খ) ১৯৬৯ সালে উক্ত মৌজায় খাস জমি বিলি-বণ্টন করা হইয়াছে কিনা, এবং

(গ) বিলি করা হইয়া থাকিলে, কতজন কৃষকের মধ্যে উক্ত জমি বণ্টন করা হইয়াছে ?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী :** (ক) ৫৭ একর।

(খ) হ্যাঁ।

(গ) মোট ১০৪ জন।

## ধানকল কর্তৃক ধান্য ক্রয়ের পরিমাণ

*336. (Admitted question No. *1285.) **শ্রীবিভূতি পাহাড়ী :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিভিন্ন জেলায় কতগুলি ধানকলের মালিককে ডি, পি, এজেন্ট করা হইয়াছে এবং তাহাদের মোট ধান কেনার পরিমাণ কত ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী :** বর্তমান মরশুমে ১৯৭০ সালের ৭ই ফেব্রুয়ারী পর্য্যন্ত বিভিন্ন জেলায় সর্বসমেত ২২২ জন ধান কলের মালিককে ফুড কর্পোরেশনের ডি, পি, এজেন্টরূপে নিযুক্ত করা হইয়াছে এবং উক্ত তারিখ পর্য্যন্ত তাঁহাদের মোট ধান ও চাল কেনার পরিমাণ ছিল :—

ধান—২৬,৬৯০·৪ মেঃ টন।

চাউল— ০·২ মেঃ টন।

**সরকারী খাল-বিল ইজারা দিবার ব্যাপারে সমবায় সমিতিগুলির অগ্রাধিকার**

***337.** (Admitted question No. *1393.) **শ্রীকালীপদ মণ্ডল :** মৎস্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী খাল, বিল প্রভৃতি ইজারা দেওয়ার ব্যাপারে সমবায় সমিতিগুলিকে অগ্রাধিকার দেওয়ার কোনও নিয়ম আছে কি ; এবং

(খ) থাকিলে, ঐ অগ্রাধিকার সমবায়গুলি পায় কি ?

**মৎস্য বিভাগের মন্ত্রী :** (ক) হ্যাঁ। ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্ট এষ্টেটস ম্যানুয়াল, ১৯৫৩-এর ২১২ এবং ২১৩ নং ধারায় জলকর ইজারা দেওয়ার ব্যাপারে মৎস্যজীবি সমবায় সমিতিগুলিকে অগ্রাধিকার দেওয়ার ব্যবস্থা আছে।

(খ) হ্যাঁ, পায়।

**বেনামী জমিকে বে-আইনী ঘোষণা করার প্রস্তাব**

***339.** (Admitted question No. *727.) **শ্রীঅমলেন্দ্র লাল রায় :** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সমস্ত বেনামী জমিকে বে-আইনী ঘোষণা করিবার জন্য সরকার হইতে কোন ব্যবস্থা লওয়া হইয়াছে কিনা ; এবং

(খ) মাছ চাষের পুকুর, ফলের বাগান, ধর্মীয় ন্যাস ইত্যাদি সমেত কৃষি জমির সর্বোচ্চ সীমা পুনর্নির্ধারণ করিয়া দিবার কোন ব্যবস্থা হইতেছে কি না ?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী :** (ক) না।

(খ) এ সম্পর্কে আইন সংশোধনের কথা সরকার বিবেচনা করিতেছেন।

**রাসায়নিক সারের মূল্য**

***340.** (Admitted question No. *917.) **শ্রীকুমুদরঞ্জন মণ্ডল :** কৃষিবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে সরকার অনুমোদিত রাসায়নিক সারের মূল্য কত ?

**কৃষি বিভাগের মন্ত্রী :** একটি বিবরণী টেবিলে উপস্থাপিত করা হইল।

**ময়ূরাক্ষী নদীর উপর সেতুর জন্য নূতন রাস্তা নির্মাণকল্পে জমি দখল**

***341.** (Admitted question No. *1231.) **শ্রীসত্যপদ ভট্টাচার্য :** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী-সালার রাস্তায় ময়ূরাক্ষী নদীর উপর পরিকল্পিত সেতুর জন্য নূতন রাস্তা নির্মাণকল্পে কত একর জমি দখল করা হইয়াছে ;

(খ) উক্ত দখলীকৃত জমির একর প্রতি মূল্য কত টাকা চাষীদিগকে দেওয়া হইবে বলিয়া স্থির হইয়াছে ; এবং

(গ) উক্ত মূল্য কতদিনের মধ্যে পরিশোধ করা হইবে বলিয়া আশা করা যায় ?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী :** (ক) ২৫,৩০ একর।

(খ) ভূমি গ্রহণ নোটিশ জারীর তারিখে প্রচলিত বাজার দর অনুসারেই অধিকৃত জমির ক্ষতি পূরণ দেওয়া হইবে।

(গ) যত শীঘ্র সম্ভব ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করা হইতেছে।

## Unstarred Questions

( To which written answers were laid on the table.)

### চলচ্চিত্র শিল্পে সঙ্কট

**249.** (Admitted question No. 90.) **শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের চলচ্চিত্রের সঙ্কটমুক্তির জন্য বেঙ্গল মোশান পিকচার এমপ্লয়িজ ইউনিয়নের নিকট হইতে সম্প্রতি কোন প্রস্তাব পাইয়াছেন কি ; এবং

(খ) যদি, 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তবে সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ?

**তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রীঃ** (ক) হ্যাঁ।

(খ) বেঙ্গল মোশান পিকচার এমপ্লয়িজ ইউনিয়নের নিকট হইতে নোটের বিষয়গুলি ও চলচ্চিত্র শিল্প সংশ্লিষ্ট অন্যান্য বিষয়গুলি রাজ্য চলচ্চিত্র পরামর্শদাতা কমিটি বিবেচনা করিতেছেন। কমিটির কিছু সুপারিশ পাওয়া গিয়াছে এবং সেগুলি রাজ্যসরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

### জেলাওয়ারী খাদ্যশস্য সংগ্রহের পরিমাণ

**250.** (Admitted question No. 335.) **শ্রীসনৎকুমার রাহাঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭০ সালে ১৫ই জানুয়ারী পর্যন্ত এই রাজ্যে কোন্ জেলায় কত খাদ্যশস্য সংগৃহীত হইয়াছে ; এবং

(খ) খাদ্যশস্য সংগ্রহের জন্য কি কি ব্যবস্থা লওয়া হইয়াছে এবং ইহার জন্য প্রশাসনিক ব্যয় বাবদ কত টাকা বরাদ্দ করা হইয়াছে ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীঃ**

(ক) বর্তমান খরিফ মরশুমের আরম্ভ হইতে, অর্থাৎ ১৯৬৯ সালের ১লা নভেম্বর হইতে ১৯৭০ সালের ১৫ই জানুয়ারী পর্যন্ত কোন্ জেলায় কত খাদ্যশস্য সংগৃহীত হইয়াছে, তাহার হিসাব এইরূপ :—

| জেলার নাম | | | সংগ্রহের পরিমাণ চাল | ধান | ( মেঃ টনে ) চালের হিসাবে মোট |
|---|---|---|---|---|---|
| ১। বর্ধমান | ... | ... | ১৪,৭৩০ | ৩৪,৩৩৪ | ৩৭,৬২০ |
| ২। বীরভূম | ... | ... | ২৭,২৯০ | ৭,৯২৫ | ৩২,৫৭৪ |
| ৩। বাঁকুড়া | ... | ... | ৭৩৯ | ৩২,৪৬৬ | ২২,৩৮৩ |
| ৪। পুরুলিয়া | ... | ... | ১৩৫ | ১৮,০৬৬ | ১২,১৭৯ |
| ৫। মেদিনীপুর | ... | ... | ১০,৭৭৪ | ২৩,৬৩০ | ২৬,৫২৭ |
| ৬। হুগলী | ... | ... | ৪৮৩ | ৬,৮৪১ | ৫,০৪৪ |
| ৭। হাওড়া | ... | ... | ... | ১৮ | ১২ |
| ৮। ২৪-পরগণা | ... | ... | ২,৩৮৪ | ৪,৩০৬ | ৫,২৫৪ |
| ৯। নদীয়া | ... | ... | ... | ৫৪ | ৩৬ |

| জেলার নাম | | সংগ্রহের পরিমণ | ( মেঃ টনে ) |
|---|---|---|---|
| | চাল | ধান | চালের হিসাবে মোট |
| ১০। মুর্শিদাবাদ ... ... | ৫৬১ | ৩,৮৫৪ | ৩,১৩০ |
| ১১। মালদহ ... ... | ২১ | ১,১৩২ | ৭৭৬ |
| ১২। পশ্চিম দিনাজপুর ... ... | ২,৯৪৭ | ১৯,১৭১ | ১৫,৭২৮ |
| ১৩। কুচবিহার ... ... | ২৩ | ১৪,৩৪৮ | ৯,৫৮৮ |
| ১৪। জলপাইগুড়ি ... ... | ১,০১৩ | ৪,৯৭২ | ৪,৩২৮ |
| ১৫। দার্জিলিং ... ... | ১৬৫ | ৮৫৪ | ৭৩৪ |
| মোট ... | ৬১,২৬৫ | ১৭১,৯৭১ | ১৭৫,৯১৩ |

(খ) পশ্চিমবঙ্গে রাজ্যসরকার কেবলমাত্র ধান ও চাল সংগ্রহ করেন। বর্তমান খরিফ মরশুমে ধান-চাল সংগ্রহের জন্য নিম্নোক্ত ব্যবস্থাগুলি লওয়া হইয়াছে :

(১) চালকলগুলি নিজেদের কেনা ধান হইতে যে চাল তৈয়ারী করে, সেই চালের শতকরা ৬৫ ভাগ ফুড কর্পোরেশন মারফত আবশ্যিক লেভি হিসাবে কেনা হইতেছে।

(২) যে সমস্ত উৎপাদক সেচ এলাকায় ৭ একরের উপর জোতে এবং সেচহীন এলাকায় ১০ একরের উপর জোতে ( আউশ ও বোরো বাদে) যে-কোন রকমের ধান চাষ করিয়াছেন, তাঁহাদের উপর লেভি ধার্য হইয়াছে। লেভির হার এরূপ—

## সেচ এলাকায় লেভির হার

জমির পরিমাণ—

(ক) ৭ একর পর্যন্ত—লেভি নাই।

(খ) ৭ একরের বেশী কিন্তু ১০ একরের বেশী নয়—৭ একরের উপর জমির একর প্রতি ৬ কুইন্টাল ধান।

(গ) ১০ একরের বেশী কিন্তু ১৫ একরের বেশী নয়—১৮ কুইন্ট্যাল ধান, তৎসহ ১০ একরের উপর জমির একর প্রতি ৮ কুইন্ট্যাল ধান।

(ঘ) ১৫ একরের উপর—৫৮ কুইন্ট্যাল ধান, তৎসহ ১৫ একরের উপর জমির একর প্রতি ১০ কুইন্ট্যাল ধান।

## সেচহীন এলাকায় লেভির হার

জমির পরিমাণ—

(ক) ১০ একর পর্যন্ত—লেভি নাই।

(খ) ১০ একরের বেশী কিন্তু ১৫ একরের বেশী নয়—১০ একরের উপর জমির একর প্রতি ৪ কুইন্ট্যাল ধান।

(গ) ১৫ একরের উপর—২৫ কুইন্ট্যাল ধান, তৎসহ ১৫ একরের উপর জমির একর প্রতি ৬ কুইন্ট্যাল ধান।

(৩) স্বেচ্ছায় যে ধান-চাল বিক্রয় করা হয়, তাহা সরকার নির্ধারিত দরে কিনিবার জন্য রাজ্যের সর্বত্র ক্রয়কেন্দ্র খোলা হইয়াছে।

(৪) উৎপাদক বা অনুৎপাদক, যাঁহার কাছেই উদ্বৃত্ত ধান বা চাল পাওয়া যাইবে, তাহাও আইনের সাহায্যে রিকুইজিশন করার ব্যবস্থা আছে।

(৫) সংগ্রহনীতির সার্থক রূপায়ণের জন্য কয়েকটি উদ্বৃত্ত জেলা ও অঞ্চল কর্ডন করা হইয়াছে। সেগুলি হইল—বাঁকুড়া, বীরভূম, পুরুলিয়া, মেদিনীপুর, পশ্চিম দিনাজপুর ও কোচবিহার জেলা, আসানসোল মহকুমা ও দুর্গাপুর মহকুমা বাদে সমগ্র বর্ধমান জেলা, মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমা, ২৪-পরগণা জেলার সুন্দরবন অঞ্চল, মুণ্ডেশ্বরী নদীর পশ্চিমে আরামবাগ মহকুমার অংশ এবং মালদহ জেলার বামনগোলা, হবিবপুর, গাজোল ও মালদহ থানা জুড়িয়া যে অংশ।

এতৎসহ সমগ্র রাজ্যের সীমানা বরাবর ও বিধিবদ্ধ রেশনিং এলাকার সীমানা বরাবর কর্ডনিং ব্যবস্থা পূর্ব হইতেই চালু আছে। কেবলমাত্র আভ্যন্তরীণ খাদ্য-শস্য সংগ্রহের জন্য পৃথকভাবে কোন প্রশাসনিক ব্যয় ধার্য করা হয় নাই। রাজ্যসরকারের যেসমস্ত কর্মচারী খাদ্যশস্য সংগ্রহ-কার্যের সহিত সংশ্লিষ্ট, তাহাদেরই উপর সকল প্রকার খাদ্যশস্যের অর্থাৎ রাজ্যের অভ্যন্তরে সংগৃহীত এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রদত্ত খাদ্যশস্যের ও কয়েক প্রকার ভোগ্যপণ্যের বণ্টন কার্যের দায়িত্বও ন্যস্ত রহিয়াছে।

১৯৬৯-৭০ আর্থিক বৎসরে কর্ডনিং সহ সংগ্রহ ও বণ্টন কার্যের জন্য রাজ্যসরকারের প্রশাসনিক ব্যয়ের অঙ্ক আনুমানিক ২,৯৯,১০,০০০ টাকা। তন্মধ্যে ২,২২,৫১,০০০ টাকার বরাদ্দ ইতিমধ্যে পাওয়া গিয়াছে।

ইহা ছাড়া ফুড কর্পোরেশনের যেসমস্ত কর্মচারী এই রাজ্যে খাদ্যশস্য সংগ্রহ, ক্রয়, সংরক্ষণ, পরিবহণ, বণ্টন প্রভৃতি কার্যে লিপ্ত আছেন তাঁহাদের জন্যও প্রশাসনিক ব্যয় হইবে। রাজ্য-সরকারের সহিত চুক্তি অনুসারে ফুড কর্পোরেশন এই প্রশাসনিক ব্যয় বিক্রয় মূল্যের মাধ্যমে কুইন্ট্যাল প্রতি বিভিন্ন আনুপাতিক হারে আদায় করিয়া থাকেন।

## ভরতপুর-কান্দী রাস্তায় কুয়ো খনন

**251.** (Admitted question No. 364.) **শ্রীসনৎকুমার রাহা ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ভরতপুর হইতে কান্দী রাস্তার উপর যে একটি কুয়ো খনন করার পরিকল্পনা ছিল তাহা কতদিনে কার্যকরী করা হইবে?

**পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী ঃ** ভরতপুর কান্দী রাস্তায় কুয়ো খনন করার কোন পরিকল্পনা পূর্ত বিভাগের নাই।

## মুর্শিদাবাদ জেলার লাইব্রেরী ও অ্যাডাল্ট এডুকেশন সেণ্টার

**252.** (Admitted question No. 552.) **শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** শিক্ষা (সমাজ শিক্ষা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—(ক) চলতি আর্থিক বৎসরে মুর্শিদাবাদ জেলার কোন্ লাইব্রেরী, অ্যাডাল্ট এডুকেশন সেণ্টার ইত্যাদির জন্য কত টাকা বরাদ্দ ছিল ; এবং

(খ) বরাদ্দ অর্থের কত অংশ ১৫ই জানুয়ারী পর্যন্ত ঐগুলির জন্য খরচ করা হইয়াছে?

**শিক্ষা (সমাজ শিক্ষা) বিভাগের মন্ত্রী ঃ** (ক) বিশেষ কোন লাইব্রেরী বা অ্যাডাল্ট এডুকেশন সেণ্টার ইত্যাদির জন্য বাঁধা বরাদ্দ থাকে না। বিভিন্ন প্রকার কর্মীর সংখ্যা এবং তাঁদের বার্ষিক বেতন ও ভাতা এবং আনুষঙ্গিক খরচেরও একটা বরাদ্দ থাকে। সে হিসেবে বিভিন্ন প্রকারের গ্রন্থাগার ও অ্যাডাল্ট এডুকেশন সেণ্টারের জন্য প্রয়োজনীয় টাকার হিসেবে, "সংযুক্তিক"-তে দেওয়া হলো।

(খ) বরাদ্দ অর্থের কত অংশ ১৫ জানুয়ারী পর্যন্ত ঐগুলির জন্য খরচ করা হইয়াছে, বর্তমান আর্থিক বছর শেষ না হওয়া পর্যন্ত তা বলা সম্ভব নয়, কারণ সরকার কেবল অনুদান দিয়ে থাকেন, কর্মীর বেতন দেন না।

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 252*

"সংযুক্তি ক"

*A. Library—approximate maintenance cost per annum*

| | | | Rs. |
|---|---|---|---|
| (1) | For one District Library | ... | 23,564 |
| (2) | For thirty-three Rural Libraries | ... | 1,25,300 |
| (3) | For fifteen Public Libraries | ... | 3,000 |
| (4) | For ten Library Centre | ... | 3,000 |
| | Total | ... | 1,54,864 |

*B. Adult Education Centre—approximate maintenance cost per annum*

| | | | Rs. |
|---|---|---|---|
| (1) | For twenty-nine Literary Centres | ... | 5,220 |
| (2) | For forty Complete Centres | ... | 21,600 |
| (3) | For sixty Night Schools | ... | 3,600 |
| (4) | For forty-two One-Teacher Pathsalas | ... | 19,320 |
| | Total | ... | 45,740 |

## মেদিনীপুর জেলায় খুন জখম ও লুটতরাজের সংখ্যা

253. (Admitted question No. 601.) **শ্রীমতী আভা মাইতিঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—(ক) গত কয়েক মাসে ডেবরা ও গোপীবল্লভপুর থানায় (জেলা মেদিনীপুর) নকসালপন্থী কমিউনিষ্ট পার্টির দ্বারা কতগুলি ক্ষেত্রে খুন, জখম ও লুটতরাজ হইয়াছে ; এবং

(খ) উক্ত খুন ও লুটতরাজ বন্ধের জন্য পশ্চিমবঙ্গ সরকার কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন ?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রীঃ** (ক) খুন—৫টি, (খুন-সহ) ডাকাতি—৩টি, জখম—৩টি, লুটতরাজ—৯টি।

(খ) গোপীবল্লভপুরে ৩০০ এবং ডেবরা থানায় ১৬০ জন নকসালপন্থীকে গ্রেপ্তার করা হয়েছে। নকসালপন্থীদের কার্যকলাপ বন্ধের জন্য উপদ্রুত অঞ্চলে কতকগুলি সশস্ত্র পুলিশক্যাম্প বসান হয়েছে।

## কান্দী মহকুমায় হিজোল মৌজায় কৃষি জমির পরিমাণ

254. (Admitted question No. 647.) **শ্রীসনৎকুমার রাহাঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—(ক) কান্দী মহকুমার হিজোল মৌজায় মোট কৃষি জমির পরিমাণ কত ;

(খ) এই মৌজায় খাস ন্যস্ত জমি কত এবং সরকারের দখলে কত ও মামলায় আবদ্ধ কত ;

(গ) এই মৌজায় কত খাস জমি বিলি হইয়াছে ও কত জনকে ; এবং

(ঘ) এই মৌজায় বেনামী জমি ধরা পড়িয়াছে কত এবং এই জমি বিলি হইয়াছে কিনা ?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রীঃ** (ক) ১২৬৯·১৯ একর।

(খ) খাস ন্যস্ত জমির পরিমাণ ১৭৮৮·৮৪ একর। তন্মধ্যে সরকার ১০৪৭·৮১ একর জমির দখল লইয়াছেন এবং দখল লওয়ার পর মোট ৬৯৮·৯৮ একর জমি সম্পর্কে মামলা দায়ের হইয়াছে।

(গ) ১৯৬ জনকে ৬৪২·১৩ একর জমি বিলি করা হইয়াছে।

(ঘ) ৬১৭·৫৮ একর বেনামী জমি ধরা পড়িয়াছে এবং তন্মধ্যে ২০৬·৩৪ একর জমি বিলি করা হইয়াছে।

## মধুপুর গ্রাম-কিশোরীতলাঘাট রাস্তা, মুর্শিদাবাদ

255. (Admitted question No. 655.) **শ্রীসনৎকুমার রাহা ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—(ক) মুর্শিদাবাদ জেলায় নওদা থানার মধ্যে মধুপুর গ্রাম পাকা রাস্তা হইয়া কিশোরীতলাঘাট পর্যন্ত কাঁচা রাস্তাটি পাকা করিবার কোন সরকারী পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) বর্ষাকালে উক্ত কাঁচা রাস্তায় বাস চলাচল বন্ধ থাকে কিনা ?

**পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী ঃ** (ক) না।

(খ) হাঁা।

## কো-অপারেটিভ টান্সপোর্ট সোসাইটি লিঃ-কে দেয় টাকা

256. (Admitted question No. 668.) **শ্রীসনৎকুমার রাহা ঃ** সমবায় বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—(ক) ১৯৭০ সালের ১৫ই জানুয়ারী পর্যন্ত রাজ্যসরকার এক্সপোর্ট কো-অপারেটিভ ট্রান্সপোর্ট সোসাইটি লিঃ (১০, গভর্ণমেন্ট প্লেস ইষ্ট, এজরা ম্যানসন, কলিকাতা)কে কত টাকা দিয়াছেন ;

(খ) উক্ত সমবায়ের ডিরেক্টরগণের নাম কি ;

(গ) ঐ সমবায়ের অধীনে কতগুলি বাস ও ট্রাক চলিতেছে ; এবং

(ঘ) ঐ সমবায়ের বার্ষিক লাভ বা লোকসান কিরূপ ?

**সমবায় বিভাগের মন্ত্রী ঃ** (ক) উক্ত ট্রান্সপোর্ট সোসাইটিকে গভর্ণমেন্ট কোন টাকা দেয় নাই।

(খ) ডিরেক্টরগণের নাম নিম্ন প্রদত্ত হইল—

১। শ্রীহিরণ্ময় চৌধুরী।
২। শ্রীনির্মলচন্দ্র ঘোষ।
৩। শ্রীবিনয়ভূষণ ভট্টাচার্য।
৪। শ্রীকল্যাণ দত্তরায়।
৫। শ্রীকিরণচন্দ্র রায়।
৬। শ্রীনিখিলচন্দ্র রায়।
৭। শ্রীনলিনীরঞ্জন দত্ত।
৮। শ্রীশচীশচন্দ্র দত্ত।

(গ) ২টি বাস। কোন ট্রাক নাই।

(ঘ) ১৯৬৩-৬৪ সালের অডিট রিপোর্ট অনুযায়ী লাভের পরিমাণ ১,৬৬১ টাকা ৯২ পয়সা। পরবর্তীকালীন অডিট শেষ না হওয়ার জন্য লাভ ও লোকসানের পরিমাণ উল্লেখ করা গেল না।

## পাটকলগুলিতে পাটের প্রয়োজন

257. (Admitted question No. 698.) **শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—১৯৬৮-৬৯ এ রাজ্যের পাটকলগুলিতে মোট কত পাটের প্রয়োজন হইয়াছিল ?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী:** ১৯৬৮-৬৯ ( জুলাই-জুন ) মরশুমে এ রাজ্যের পাটকলগুলিতে মোট ৫৩,৭৭,৯০০ বেল পাটের প্রয়োজন হইয়াছিল।

## সার্কিট হাউসের সংখ্যা

258. (Admitted question No. 714.) **শ্রীঅমলেন্দ্রলাল রায়:** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে কয়টি সার্কিট হাউস আছে ;

(খ) এগুলিতে কতজনের থাকিবার বন্দোবস্ত আছে ; এবং

(গ) কি কি শর্তে কাহাদের এগুলিতে থাকিতে দেওয়া হয় ?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী:** (ক) ১৬টি।

(খ) মোট শয়নঘরের সংখ্যা ৩৫।

(গ) সার্কিট হাউসে প্রধানতঃ রাজ্যপাল, রাজ্যের মুখ্যমন্ত্রী। মন্ত্রী সভার অন্যান্য সদস্য, প্রধান বিচারপতি, বিধানসভার স্পীকার, হাইকোর্টের বিচারপতি ইত্যাদি এবং ১ম শ্রেণীর সরকারী কর্মচারীদের থাকিতে দেওয়া হয়। তাহা ছাড়া বিশেষ অনুমতিক্রমে বেসরকারী ব্যক্তিদেরও থাকিতে দেওয়া হয়।

সরকারী কার্যে ভ্রমণের সময় যাঁহারা সার্কিট হাউসে থাকেন তাঁহাদের ঐ বাবদ কোন ভাড়া দিতে হয় না। কেবলমাত্র ইলেকট্রিক চার্জ, লিনেন চার্জ এবং ব্যক্তিগত কার্যে ব্যবহারের জন্য টেলিফোন চার্জ দিতে হয়। সরকারী কার্য ছাড়া সার্কিট হাউসে অবস্থানের জন্য উপরোক্ত খরচ ছাড়াও নির্দিষ্ট হারে ভাড়া দিতে হয়।

## তফ্‌সিলী জাতিদের উন্নয়নের জন্য জেলাওয়ারী ব্যয়

259. (Admitted question No. 718.) **শ্রীঅমলেন্দ্রলাল রায়:** তফসিলী জাতি ও আদিবাসি মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৬৯-৭০ সালে ডিসেম্বর মাস পর্যন্ত তফ্‌সিলী জাতিদের উন্নয়নের জন্য কোন্ জেলায় কত টাকা খরচ হইয়াছে ?

**তফ্‌সিলী জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী:** ১৯৬৯-৭০ সালের ডিসেম্বর মাস পর্যন্ত তফ্‌সিলী জাতিদের উন্নয়নের জন্য জেলাভিত্তিক খরচের হিসাব নিম্নে প্রদত্ত হইল।

| জেলার নাম | | খরচের পরিমাণ<br>টাকা |
|---|---|---|
| ১। মালদহ | ... | ১,৬৬,২৪৪·৬৭ |
| ২। পঃ দিনাজপুর | ... | ৭০,১৯১·০০ |
| ৩। জলপাইগুড়ি | ... | ২৫,৯৮৬·৭৫ |
| ৪। দার্জিলিং<br>( কালিমপঙ মহকুমা বাদে ) | ... | ৫২,৭৭৮·৫০ |
| ৫। কুচবিহার | ... | ২৯,০৪২·০০ |
| ৬। ২৪-পরগণা | ... | ১৪,৬৪,৭১৪·০০ |
| ৭। নদীয়া | .. | ৩,৭২,৯৯২·০০ |
| ৮। হুগলী | ... | ৩,১৫,১১৫·০০ |

| জেলার নাম | | থরচের পরিমাণ টাকা |
|---|---|---|
| ৯। কলিকাতা | ... | ৮২,৪৮৭·০০ |
| ১০। বীরভূম | ... | ২,৩৪,৮২৮·০০ |
| ১১। বর্ধমান | ... | ৩,৮৭,৪৯৯·২৫ |
| ১২। পুরুলিয়া | ... | ১,০৮,১১২·৮৩ |
| ১৩। বাঁকুড়া | ... | ৩,০৪,৭৪২·৭২ |
| ১৪। মেদিনীপুর | ... | ৭,৪৯,৭৫৬·৮১ |
| ১৫। হাওড়া | ... | ১,৭২,৮৬৮·২২ |
| ১৬। মুর্শিদাবাদ | ... | ১,৮৫,৭৬৭·০০ |

## হোটেল, রেস্তোঁরা, বোর্ডিং ও লজিংগুলিতে কর্মচারীর সংখ্যা

**260.** (Admitted question No. 749.) **শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সরকারী হিসাব অনুযায়ী রাজ্যের বিভিন্ন হোটেল, রেস্তোঁরা, বোর্ডিং ও লজিংগুলিতে মোট কর্মচারীর সংখ্যা জেলাওয়ারী কত ?

**শ্রম বিভাগের মন্ত্রীঃ**

(১) মেদিনীপুর জোন ( মেদিনীপুর ও বাঁকুড়া জেলা )—১,৫২৩।

(২) রায়গঞ্জ জোন ( মালদহ, পশ্চিম দিনাজপুর ও দার্জিলিং জেলা )—১,১৩৬।

(৩) ২৪-পরগণা জোন ( ২৪-পরগণা জেলা )—৪,১০২।

(৪) চন্দননগর জোন ( হুগলী ও নদীয়া জেলা এবং মুর্শিদাবাদ জেলার কিয়দংশ)—৬০৯।

(৫) আলিপুরদুয়ার জোন ( জলপাইগুড়ি ও কোচবিহার জেলা )—৬৬৫।

(৬) হাওড়া জোন ( হাওড়া জেলা )—১,৫৫৮।

(৭) বহরমপুর জোন ( নদীয়া জেলা ও মুর্শিদাবাদ জেলার কিয়দংশ )—১,০৮৮।

(৮) আসানসোল জোন ( বর্ধমান, বীরভূম ও পুরুলিয়া জেলা )—২,৮৪৩।

(৯) কলিকাতা জোন ( কলিকাতা কর্পোরেশন, হাওড়া কর্পোরেশন, সাউথ সুবারবন ও বরাহনগর পৌর এলাকাসমূহ )—৪১,৩০০।

উক্ত হিসাবে ১৯৬৩ সালের পশ্চিমবঙ্গীয় দোকান ও সংস্থা আইন প্রযোজ্য নয় এমন এলাকায় অবস্থিত প্রশ্নোল্লিখিত সংস্থাসমূহের কর্মচারীদের ধরা হয় নাই। আবাসিক হোটেল ও লজিং-এ নিযুক্ত কর্মীদেরও এই হিসাবের মধ্যে গণ্য করা হয় নাই, কারণ আবাসিক হোটেল ও আবাসিক লজিং-এ উক্ত আইন প্রযোজ্য নহে।

## দোকান কর্মচারীর সংখ্যা

**261.** (Admitted question No. 750.) **শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী বর্তমানে এই রাজ্যে মোট দোকান কর্মচারীর সংখ্যা কত ;

(খ) এই সংখ্যায় কি সব শ্রেণীর দোকান কর্মচারীও এই রাজ্যের সব এলাকায় দোকান কর্মচারীদের ধরা হইয়াছে ; এবং

(গ) যদি (খ)-এর উত্তর "না" হয়, তাহা হইলে কাহাদের বাদ দেওয়া হইয়াছে ?

**শ্রম বিভাগের মন্ত্রীঃ** (ক) ১,৮৯,০০০।

(খ) না।

(গ) ১৯৬৩ সালের পশ্চিমবঙ্গীয় দোকান ও সংস্থা আইন প্রযোজ্য নয় এমন এলাকায় অবস্থিত সর্বপ্রকার দোকানের কর্মীদের এবং উক্ত আইনের আওতা-বহির্ভূত দোকানে নিযুক্ত কর্মীদের এ সংখ্যার মধ্যে ধরা হয় নাই।

## মালদহ জেলার পলিটেকনিক ইনস্টিটিউট-এ ছাত্র ভর্তির সংখ্যা

262. (Admitted question No. 783.) **শ্রীআজিজুর রহমান ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলায় পলিটেকনিক ইনস্টিটিউটে ১৯৬৬-৬৭, ১৯৬৭-৬৮ ও ১৯৬৮-৬৯ সালে কতজন ছাত্রছাত্রী ভর্তি হইয়াছে এবং ইহাদের মধ্যে কতজন মুসলমান ; এবং

(খ) উক্ত ইনস্টিটিউটে ভর্তি হইবার নিম্নতম যোগ্যতা কি ?

**শিক্ষা বিভাগের মন্ত্রী ঃ** (ক) মালদহ জেলায় পলিটেকনিক ইনস্টিটিউটে গত তিন বৎসরে ছাত্র ভর্তির সংখ্যা নিম্নরূপ ছিল—

| | ১৯৬৬-৬৭ | ১৯৬৭-৬৮ | ১৯৬৮-৬৯ |
|---|---|---|---|
| ১। মোট ছাত্রভর্তির সংখ্যা | ১১৯ | ৯৫ | ১৩ |
| ২। তন্মধ্যে মুসলমান ছাত্রসংখ্যা | ৪ | ৪ | ১ |

(খ) স্কুল ফাইন্যাল বা ইহার সমতুল্য পরীক্ষায় উত্তীর্ণ অথবা জুনিয়ার টেকনিক্যাল পরীক্ষায় উত্তীর্ণ।

## মুর্শিদাবাদ জেলায় ধান ও চাউল লুঠের ঘটনা

263. (Admitted question No. 815) **শ্রীআজিজুর রহমান ঃ** স্বরাষ্ট্র ( পুলিশ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালের ১লা মার্চ হইতে ১৯৭০ সালের ১৫ই জানুয়ারী পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় ধান ও চাউলের লুঠ সম্পর্কীয় কোন অভিযোগ সরকারের গোচরীভূত হইয়াছে কিনা ;

(খ) হইয়া থাকিলে, তাহার সংখ্যা কত ; এবং

(গ) ঐ সম্পর্কে কয়টি মামলা বিচারাধীন আছে ?

**স্বরাষ্ট্র ( পুলিশ ) বিভাগের মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) ৩৭টি।

(গ) সব অভিযোগই তদন্তাধীন আছে।

## মুর্শিদাবাদ জেলায় নলকূপ

264. (Admitted question No. 823.) **শ্রীআজিজুর রহমান ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলায় রানীনগর, ডোমকল ও জলঙ্গী থানায় এখন পর্যন্ত কয়টা নলকূপ বিদ্যুৎ বা অন্য কিছুর অভাবে কার্যোপযোগী করা হয় নাই।

**কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী ঃ** একটিও না।

## মুর্শিদাবাদ জেলায় পশুচিকিৎসালয়

265. (Admitted question No. 830.) **শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় যে কয়টি পশুচিকিৎসার হাসপাতাল আছে তাহার প্রত্যেকটিতে সরকারী কর্মচারিগণের বেতন ও ভাতা বাবত ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে কত টাকা ব্যয় হইয়াছে ;

(খ) উক্ত হাসপাতালগুলির প্রত্যেকটিতে ১৯৬৮-৬৯ সালে কতগুলি পশুর চিকিৎসা হইয়াছে ; এবং

(গ) প্রত্যেকটি হাসপাতালে ঔষধ বাবত ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে কত ব্যয় হইয়াছে ?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী ঃ** (ক) ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে মুর্শিদাবাদ জেলার পাঁচটি পশুচিকিৎসা হাসপাতালের কর্মচারিগণের বেতন ও ভাতা বাবত নিম্নলিখিত অর্থ ব্যয় করা হইয়াছিল ;

| হাসপাতালের নাম | ১৯৬৭-৬৮ | ১৯৬৮-৬৯ |
|---|---|---|
| ১। বহরমপুর | ১৬,৯২০·৪০ | ২০,৭৯২·২৫ |
| ২। বেলডাঙ্গা | ৭,৮০৪·২০ | ১০,৪৩৬·৩১ |
| ৩। জিয়াগঞ্জ | ১২,৮৪৯·৮০ | ১৪,৭৩২·৪০ |
| ৪। জঙ্গীপুর | ১৭,০৫২·৬০ | ২০,২৯৪·৯০ |
| ৫। কান্দী | ১৪,১৪৭·৪০ | ১৮,৩২২·৫০ |

(খ) নিম্নলিখিত হারে :

১। বহরমপুর—১১,২৭২

২। বেলডাঙ্গা—৪,১১৫

৩। জিয়াগঞ্জ—৪,৯০৫

৪। জঙ্গীপুর—৩,১৪৪

৫। কান্দী—৮,৭৮৭

(গ) ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে উক্ত হাসপাতালগুলির জন্য নিম্নলিখিত হারে ব্যয় করা হইয়াছিল :

| | | |
|---|---|---|
| ১। বহরমপুর | ২,৮০০·০০ | ৩,৩০০·০০ |
| ২। বেলডাঙ্গা | ২,৫০০·০০ | ২,৫০০·০০ |
| ৩। জিয়াগঞ্জ | ২,৫০০·০০ | ২,৫০০·০০ |
| ৪। জঙ্গীপুর | ২,৫০০·০০ | ২,৯০০·০০ |
| ৫। কান্দী | ২,৭০০·০০ | ২,৮০০·০০ |

## মুর্শিদাবাদ জেলার সদর হাসপাতাল

266. (Admitted question No. 856.) **শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলা সদর হাসপাতালে ১৯৬৭-৬৮, ১৯৬৮-৬৯ এবং ১৯৬৯-৭০ সালের ১৫ই জানুয়ারী পর্যন্ত কতজন রোগী ভর্তি হইয়াছিল ?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রী ঃ**

১৯৬৭-৬৮ সালে—১৮,১০৯ জন।

১৯৬৮-৬৯ সালে—১৮,১৯৩ জন।

১৯৬৯-৭০ সালের ১৫ই জানুয়ারী পর্যন্ত—১৪,৪৭৩ জন।

### পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় খয়রাতি সাহায্যের পরিমাণ

267. (Admitted question No. 862.) **শ্রীসত্যপদ ভট্টাচার্য :** ত্রাণ ও সমাজকল্যাণ ( ত্রাণ ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালের অক্টোবর এবং নভেম্বর মাসে বর্ধমান জেলার কাটোয়া মহকুমায় সমগ্র জনসংখ্যার শতকরা কতজনকে নিয়মিত খয়রাতি সাহায্য দেওয়া হইয়াছে ( বন্যার দরুন খয়রাতি সাহায্য বাদে ) ;

(খ) উক্ত সময়ে মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমার সমগ্র জনসংখ্যার শতকরা কতজনকে নিয়মিত খয়রাতি সাহায্য দেওয়া হইয়াছে ( বন্যার দরুন খয়রাতি সাহায্য বাদে ) ; এবং

(গ) পশ্চিমবাংলার অন্যান্য জেলায় উক্ত সময়ে সমগ্র জনসংখ্যার শতকরা কতজনকে নিয়মিত খয়রাতি সাহায্য দেওয়া হইয়াছে ( বন্যার দরুন খয়রাতি সাহায্য বাদে ) ?

**ত্রাণ ও সমাজকল্যাণ ( ত্রাণ ) বিভাগের মন্ত্রী :**

(ক) অক্টোবর মাসে শতকরা ৩·৩৪ জনকে এবং নভেম্বর মাসে শতকরা ০০ ২৩ জনকে।

(খ) অক্টোবর ও নভেম্বর মাসে শতকরা ০·২১ জনকে।

(গ) বর্ধমান ও মুর্শিদাবাদ জেলা ব্যতীত অন্যান্য জেলায় অক্টোবর ও নভেম্বর '৬৯ সালে সমগ্র জনসংখ্যার শতকরা খয়রাতি সাহায্য প্রাপকের সংখ্যা নিম্নে দেখান হইল :

| জেলার নাম | | | অক্টোবর মাসে শতকরা হিসাব | নভেম্বর মাসে শতকরা হিসাব |
|---|---|---|---|---|
| ১। বাঁকুড়া | ... | ... | ১·৫ | ১·২ |
| ২। নদীয়া | ... | ... | ০·২৮ | ০·২৮ |
| ৩। পুরুলিয়া | ... | ... | ১·৫ | ১·৫ |
| ৪। কুচবিহার | ... | ... | ৩·০৬৪ | ৩·২৪ |
| ৫। মালদহ | ... | ... | ১ | ১ |
| ৬। জলপাইগুড়ি | ... | ... | ০·২ | ০·২ |
| ৭। হাওড়া | ... | ... | ০·০৫ | ০·০৫ |
| ৮। পশ্চিম দিনাজপুর | ... | ... | ৪·৫ | ৪·৫ |
| ৯। বীরভূম | ... | ... | ০·৫ | ০·৫ |
| ১০। হুগলী | ... | ... | ০·৮৭৬ | ০·৮৭৬ |
| ১১। মেদিনীপুর | ... | ... | ০·৯৫ | ০·৭৫ |
| ১২। দার্জিলিং | ... | ... | ০·০৬ | ... |
| ১৩। ২৪-পরগণা | ... | ... | ০·৫ | ০·৩৩ |

### Implementation of the recommendations of the West Bengal Flood Enquiry Committee, 1959

268. (Admitted question No. 909.) **Shri PANNALAL DAS GUPTA :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to refer to the 21 schemes and surveys, etc., mentioned in page 4, paragraph 1·5 of the Final Report of the West Bengal Flood Enquiry Committee, 1959, and state—

(a) what action has since been taken by the Government for implementation of the recommendations ; and

(b) the present position of the schemes executed so far ?

**The Minister for Irrigation and Waterways** : (a) State Government have lready taken necessary steps for implementation of the 21 schemes.

(b) A statement showing the present position of the schemes is given below.

*tatement referred to in reply to clause (b) of unstarred question No: 268*

tatement showing the present position of the 21 schemes and survey and investigation mentioned in page 4, paragraph 1.5 of the Final Report of, the West Bengal Flood Enquiry Committee., 1959.

| | Name of Scheme. | Present position. |
|---|---|---|
| 1. | Tollygunge Panchannagram Drainage Scheme. ... | Almost completed. |
| 2. | Hydrological observation in south and south west West Bengal. ... | Completed. |
| 3. | Aerial countour survey in parts of Murshidabad, Hooghly, Howrah and Midnapore districts. ... | Completed. |
| 4. | Scheme for improvement of Deb and Kanta Khals. ... | In progress. |
| 5. | Surveying the rivers and tributaries and khals in Kandi area, district Murshidabad. ... | Completed. |
| 6. | Investigation for improvement of Palaspai Khal, etc., in the Midnapore district. ... | Completed. |
| 7. | Sealdahgong Basin Drainage Scheme. ... | In progress. |
| 8. | Model experiment in connection with Kandi flood protective scheme. ... | In progress. |
| 9. | Survey of Kangsabati river. ... | Completed. |
| 10. | Surveying the rivers in Trans-Damodar area. ... | Completed. |
| 11. | Surveying the river Ajay from Railway bridge at Pandaweswar to its outfall at Katwa. ... | Completed. |
| 12. | Bamunia Daudpur Drainage Scheme. ... | Completed. |
| 13. | Hydrological observations and river survey in connection with improvement of river Rupnarayan. ... | In progress. |
| 14. | Survey and investigation for improvement of Kaliaghye and Rasulpur rivers. ... | Completed. |
| 15. | Model experiments for study of flood problems in Trans-Damodar area. ... | In progress. |
| 16. | Model experiments for improvement of the Rupnarayan. ... | In progress. |
| 17. | Model experiments for study of flood problems in the Kaliaghye Basin. .. | In progress. |
| 18. | Scheme for survey and hydrological observations in the Khari river. ... | Completed. |
| 19. | Survey and hydrological observation on the river Dwarakeswar in connection with the proposed construction of dam or small check dams across the said river. ... | In progress. |

| | | |
|---|---|---|
| 20. | Survey and hydrological observations in connection with the Pagla Bansloi drainage scheme. | ... Completed. |
| 21. | Survey and investigation in Dubda Basin. | ... Completed. |

## হেলথ অ্যাসিস্ট্যাণ্ট নিয়োগ

**269.** (Admitted question No. 929.) **শ্রীসত্যপদ ভট্টাচার্য:** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালের ফেব্রুয়ারি মাস হইতে জুন মাস পর্যন্ত কত হেল্‌থ অ্যাসিস্ট্যাণ্ট নিযুক্ত হইয়াছে; এবং

(খ) (১) কোন্ কোন্ কর্মবিনিয়োগ সংস্থা হইতে কতজন প্রার্থী ইন্টারভিউ দিতে আসিয়াছিল; এবং

(২) কর্মবিনিয়োগ সংস্থার বাহিরের কতজন প্রার্থী আসিয়াছিল?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রী:** (ক) ২৫ জন।

(খ) (১) উত্তরবঙ্গের ৪টি কর্মবিনিয়োগ সংস্থা হইতে মোট ৭০ জন প্রার্থী আসিয়াছিল।

(২) ১১৫ জন।

## ফার্মাসিস্ট নিয়োগ

**270.** (Admitted question No. 930.) **শ্রীসত্যপদ ভট্টাচার্য:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালে কতজন ফার্মাসিস্টকে নিয়োগ করা হইয়াছে;

(খ) উক্ত ব্যক্তিরা কর্মবিনিয়োগ কেন্দ্র মারফত নিযুক্ত হইয়াছেন কিনা, এবং

(গ) কোন্ যোগ্যতার ভিত্তিতে এই পদে নিয়োগ করা হয়?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রী:** (ক) ৫২ জন।

(খ) হ্যাঁ।

(গ) ফার্মাসিস্ট পদে নিয়োগের জন্য প্রার্থীকে অবশ্যই পশ্চিমবঙ্গ ফার্মাসিস্ট কাউন্সিল কর্তৃক রেজিষ্ট্রিভুক্ত হইতে হইবে।

## বন্ধ কারখানাগুলির শ্রমিকসংখ্যা

**271.** (Admitted question No. 937.) **শ্রীমতী আভা মাইতি:** শ্রমবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবাংলায় বন্ধ কারখানার সংখ্যা কত;

(খ) বন্ধ কারখানাগুলির শ্রমিকের সংখ্যা কত; এবং

(গ) উক্ত কারখানাগুলি পুনরায় চালু করিবার জন্য সরকার কি চেষ্টা করিতেছেন?

**শ্রম বিভাগের মন্ত্রী:** (ক) (খ) ও (গ) প্রশ্নটি খুব স্পষ্ট নহে। সাম্প্রতিককালে বন্ধ ১২৪টি কারখানায় মোট ২১,৩১১ জন শ্রমিক ছিলেন। এই বন্ধ কারখানাগুলি পুনরায় চালু করিবার জন্য শিল্পবিরোধ আইন অনুযায়ী চেষ্টা চলিতেছে।

## মেদিনীপুর জেলার এগরা-বাজকুল রাস্তা

**272.** (Admitted question No. 942.) **শ্রীমতী আভা মাইতি:** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার অন্তর্গত এগরা-বাজকুল রাস্তাটি এখনও অসম্পূর্ণ রহিয়াছে ;

(খ) সত্য হইলে, কি কি কারণে উহা অসম্পূর্ণ রহিয়াছে ; এবং

(গ) উক্ত রাস্তা কবে নাগাদ সম্পূর্ণ হইতে পারে ?

**পূর্ত ( সড়ক ) বিভাগের মন্ত্রীঃ** (ক) হ্যাঁ।

(খ) ও (গ) কোন কোন অংশে রাস্তার জন্য জমি দখল না পাওয়ায় কাজ সম্পূর্ণ করা যায় নাই ; তা ছাড়া ১৯৬৮ সালে আগষ্ট মাসের বন্যায় রাস্তার যে ক্ষতিসাধন হইয়াছিল, তাহার সংস্কারের কাজ প্রায় শেষ হইতে চলিয়াছে , এই বছরে মার্চ মাসের মধ্যে সম্পূর্ণ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

## বন্ধ কারখানাগুলির শ্রমিকসংখ্যা

273. (Admitted question No. 948.) **শ্রীঅজিতকুমার বিশ্বাসঃ** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে পশ্চিমবঙ্গে কতগুলি শিল্প বন্ধ আছে এবং বন্ধ হওয়ার আগে ঐ সব শিল্পে নিযুক্ত শ্রমিক সংখ্যা কত ছিল ?

**শ্রম বিভাগের মন্ত্রীঃ** প্রশ্নটি খুব স্পষ্ট নহে। সাম্প্রতিককালে বন্ধ ১২৪টি কারখানায় ২৭,৩৭১ জন শ্রমিক নিযুক্ত ছিলেন।

## চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনায় হাওড়া জেলায় নূতন রাস্তা নির্মাণের পরিকল্পনা

274. (Admitted question No. 1130.) **শ্রীবিশ্বনাথ দাস ঘোষঃ** পূর্ত ( সড়ক ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় হাওড়া জেলায় নূতন নূতন রাস্তার পরিকল্পনা করার জন্য ঐ জেলা হইতে নির্বাচিত বিধানসভা সদস্যদের কোনও পরামর্শ আহ্বান করা হইয়াছিল কিনা ?

**পূর্ত ( সড়ক ) বিভাগের মন্ত্রীঃ** হ্যাঁ, পরামর্শের জন্য একটি আলোচনাসভায় আমন্ত্রণ করা হইয়াছিল।

## লটারীর টিকিট বিক্রয়ের জন্য অথরাইজড ডিষ্ট্রিবিউটর

275. (Admitted question No. 1203.) **ডাঃ মহম্মদ এক্রামুল হকঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ ষ্টেট লটারী খেলার টিকিট বিক্রয়ের জন্য কোন অথরাইজড ডিষ্ট্রিবিউটর আছেন কি না ; এবং

(খ) থাকিলে কতজন আছেন এবং কোন্ জেলায় কোথায় আছেন তার পূর্ণ বিবরণ ?

**অর্থ বিভাগের মন্ত্রীঃ** (ক) পশ্চিমবঙ্গ ষ্টেট লটারী খেলার টিকিট বিক্রয়ের জন্য কোন অথরাইজড ডিষ্ট্রিবিউটর নাই।

(খ) এ প্রশ্ন উঠে না।

## ভাণ্ডারদহ বিলে মৎস্য চাষের প্রকল্প

276. (Admitted question No. 833.) **শ্রীসত্যপদ ভট্টাচার্যঃ** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভাণ্ডারদহ বিলে মৎস্য চাষ উন্নয়নের জন্য কোন সরকারী পরিকল্পনা আছে কিনা ;

(খ) ১৯৬৮-৬৯ এবং ১৯৬৯-৭০ সালের জন্য কোন্ কোন্ সংস্থাকে ভাণ্ডারদহ বিলে মৎস্য ধরার অনুমতি দেওয়া হইয়াছিল ;

(গ) উক্ত দুই বৎসর মাছ ধরার জন্য ইজারা বাবত সরকার কত টাকা পাইয়াছেন ; এবং

(ঘ) আনুমানিক কত পরিমাণ এবং কি ধরনের মৎস্য উক্ত দুই বৎসরে ভাণ্ডারদহ বিল হইতে উৎপন্ন হইয়াছে ?

**মৎস্য বিভাগের মন্ত্রী**ঃ কৃষিবিভাগ কর্তৃক গঠিত "ভাণ্ডারদহ বিল লিফট ইরিগেশন কমিটি" ঐ বিলে মৎস্যচাষের উন্নয়নের বিষয় বিবেচনা করিতেছেন। ঐ কমিটির সুপারিশ পাইলে এ বিষয়ে চূড়ান্ত সিদ্ধান্ত লওয়া সম্ভব হইবে।

(খ) ভাণ্ডারদহ বিল ১৯৬৮-৬৯ এবং ১৯৬৯-৭০ সালে ঘোড়ামারা ফিসারমেন কো-অপারেটিভ সোসাইটিকে ইজারা দেওয়া হইয়াছিল।

(গ) ৩৫,০০২ টাকা।

(ঘ) বিলটি ইজারাদারের হাতে থাকায় এ প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব নয়।

## রেজিস্ট্রীকৃত সমবায় সংস্থার সংখ্যা

277. (Admitted question No. 531.) **শ্রীঅমলেন্দ্রলাল রায়**ঃ সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, চলতি আর্থিক বৎসরে এই রাজ্যে যে কয়েকটি সমবায় সংস্থা রেজিস্ট্রীকৃত হইয়াছে ঐগুলির নাম ও ঠিকানা কি ?

**সমবায় বিভাগের মন্ত্রী**ঃ ৩৪৯টি ঐ সমিতিগুলির একটি তালিকা লাইব্রেরী টেবিলে রাখা হইল।

## মুর্শিদাবাদ জেলায় ময়ূরাক্ষী সেচ প্রকল্প বাবদ ব্যয় বরাদ্দের পরিমাণ

278. (Admitted question No. 533.) **শ্রীঅমলেন্দ্রলাল রায়**ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চলতি আর্থিক বৎসরে ময়ূরাক্ষী সেচ প্রকল্পের অধীনে মুর্শিদাবাদ জেলায় কোন্ প্রকল্পের জন্য কত টাকা বরাদ্দ ছিল এবং ১৫ই জানুয়ারী পর্যন্ত প্রত্যেক প্রকল্প বাবদ কত টাকা খরচ হইয়াছে ; এবং

(খ) প্রত্যেকটি প্রকল্পের কাজ কতদূর অগ্রসর হইয়াছে ?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী**ঃ (ক) ও (খ) এ সম্বন্ধে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## রাজ্যসরকারের বিভিন্ন দপ্তরে নিয়োগ ও খালি পদের সংখ্যা

279. (Admitted question No. 54.) **শ্রীঅমলেন্দ্রলাল রায়**ঃ অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ৯ মাসে রাজ্যসরকারের কোন্ দপ্তর মোট কতজন চাকুরীপ্রার্থী নরনারীকে চাকুরীতে নিয়োগ করিয়াছে ; এবং

(খ) বিভিন্ন দপ্তরে বর্তমানে মোট কয়টি পদ খালি আছে ?

**অর্থ বিভাগের মন্ত্রী**ঃ (ক) এবং (খ) ৩-২-৭০ তারিখ পর্যন্ত প্রাপ্ত সংবাদের ভিত্তিতে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে রাখা হইল।

## মজুতদার, মুনাফাখোর ও খাদ্যে ভেজাল সম্পর্কিত অপরাধীদের গ্রেপ্তার

**280.** (Admitted question No. 817.) **শ্রীআজিজুর রহমান ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৬৯ সালের ১লা মার্চ হইতে ১৯৭০ সালের ১৫ই জানুয়ারী পর্যন্ত পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় মজুতদার, মুনাফাখোর ও খাদ্যে ভেজাল সম্পর্কিত অপরাধে কতজনকে গ্রেপ্তার করা হইয়াছে ?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী ঃ** উক্ত সময়ের মধ্যে মজুতদার ও মুনাফাখোর সম্পর্কিত অপরাধে ১,০৬৫ জনকে এবং খাদ্যে ভেজাল সম্পর্কিত অপরাধে ১ জনকে গ্রেপ্তার করা হইয়াছে।

[2—2-10 p.m.]

**Shri A. H. Besterwitch** : On a point of order, Sir, I think in the Business Advisory Committee all the Whips of the various parties came to the decision that only five minutes' time would be allotted for each question. So, either the Whips are not taking the members into confidence or the members are not following the decision of the committee. However, Sir, if five minutes' time is allotted for each question how can you complete all the 32 questions given in to-day's business paper plus one held over question ? If these 33 questions are to be completed within one hour then it becomes a very difficult problem.

**Shri Jatin Chakravorty** : Mr. Besterwitch, if you come to me I will make you understand the position.

**Mr. Speaker** : I wanted the help of the honourable members to dispose of as many questions as humanly possible. If five minutes' time is allowed then to-day 12 questions have been disposed of and you cannot complain about that. So far as to-day is concerned there were too many questions and it is not possible to complete them all. Everywhere it is done in this way throughout the world in all the democratic countries—and no country can dispose of all the questions. It is not possible.

**শ্রীশশাঙ্ক শেখর মণ্ডল ঃ** On a point of order Sir, আপনি কাল দয়া করে বলেছিলেন যে প্রশ্ন যেগুলি বাদ যাচ্ছে সে সম্পর্কে একটা ব্যবস্থা করবেন।

**Mr. Speaker** : I have already asked to arrange for the meeting of the Rules Committee where you will be invited as a special invitee to place your case. I learn you have already been invited. More than that it is not possible for me to do anything.

**শ্রীশশাঙ্ক শেখর মণ্ডল ঃ** আমি জানতে চাই যে কত দিনের মধ্যে সেই মিটিং ডাকবেন ?

**মিঃ স্পীকার ঃ** এই শুক্রবারে মিটিং এ্যারেঞ্জ করা হয়েছে, শুক্রবারে দিন ধার্য করা হয়েছে, আপনাকেও নেমন্তন্ন করা হয়েছে।

**শ্রীশশাঙ্ক শেখর মণ্ডল ঃ** স্যার, আজকে নিয়ে এই নিয়ে ৫ আমার কোশ্চেন হল না।

**মিঃ স্পীকার ঃ** আপনি আসবেন অনেক ব্যাপার আছে শুনবেন।

### Calling Attention to matters of urgent public importance

**Mr. Speaker** : The Minister-in-charge of the Home (Police) Department will please make a statement on the subject of recent disturbances at Ramkrishnapur, Beharia and Berhampur in Murshidabad district, called attention by Shri Amalendra Lal Roy on the 23rd February, 1970.

**Shri Jyoti Basu** : Mr. Speaker, Sir, in response to the notice served by Shri Amalendra Lal Roy, an honourable member of this House, calling my attention to a matter of urgent public importance, namely, disturbances in the villages of Ramkrishnapur and Beharia and in Berhampore town in the district of Murshidabad, I beg to make the following statement.

On the 17th February, 1970, there was a clash between two groups of people belonging to the villages Ramkrishnapur and Beharia in Hariharpara P.S. in the district of Murshidabad. The Police promptly intervened and brought the situation under control after firing four rounds from their muskets. In the clash two persons were killed and a few others were injured. As a result of police firing one person was killed and another person was injured. The district authorities made arrangement for the treatment of the injured persons at the local hospital and also took other relief measures. As a precautionary measure a 24-hour curfew was imposed in the disturbed area and strong police reinforcements despatched there. The curfew was later extended. The disturbances were confined to the area where they originated and were not allowed to spread. Unfortunately wild rumours were spread with ulterior motives by certain agencies regarding the incidents that occurred within Hariharpara Police Station on the 17th February. These rumours mentioned highly exaggerated figures regarding the casualties that had occurred. As a direct consequence of these rumours two small shops were raided and a few persons were assaulted by some miscreants in Berhampore town on the 19th February. A 48-hour curfew was immediately imposed within Berhampore municipal area from 4-30 p.m. of that day. No further incidents took place The situation has since then been peaceful. Police vigilance, however continues.

**Mr. Speaker** : I have received 10 notices of Calling Attention on the following subjects, namely :—

(1) Shifting of different establishments including Head office of M/S. Birla Brothers to different places outside West Bengal—from Shri Amales Chandra Majumdar,

(2) Shifting of different establishments including Head office of M/S. Birla Brothers to different places outside West Bengal—from Shri Arun Sen,

(3) Shifting of different establishments including Head office of M/S. Birla Brothers to different places outside West Bengal—from Shrimati Ila Mitra,

(4) Raid on the Calcutta University Campus on 24-2-70—from Shri Kripasindhu Saha,

(5) Raid on the Calcutta University Campus on 24-2-70—from Shri Gayn Singh Sohonpal.

(6) Raid on the Calcutta University Campus on 24-2-70—from Shri Md. Sohorab,

(7) Raid on the Calcutta University Campus on 24-2-70—from Shri Suresh Chandra,

(8) Raid on the Calcutta University Campus on 24-2-70—from Shri Probodh Purkait,

(9) Raid on the Calcutta University Campus on 24-2-70—from Shri Saral Deb and

(10) Murder of one Forward Bloc worker in Jalpaiguri in clashes between Forward Bloc and C.P.I. (M)—from Shri Saral Deb.

I have selected the notice on the subject of shifting of different establishments including Head office of M/S. Birla Brothers to different places outside West Bengal from - Shri Amales Chandra Majumdar, Shri Arun Sen and Shrimati Ila Mitra. The Minister-in-charge may please make a statement on the subject to day if possible or give a date.

**Shri Krishnapada Ghosh :** On Monday.

**Mr. Speaker :** I have selected a Calling Attention notice for reply. But there is another Calling Attention notice given by six members on the subjects of raid on the Calcutta University Campus on 24-2-70 mentioned in items 4 to 9. I do not know if it would be possible for the Minister concerned to make a statement on the subject to day or on a suitable day

[2-10—2-20 p.m.]

**শ্রীজ্যোতি বসু ঃ** আপনি বললে এখনই এর উত্তর দিতে পারি। তবে আমি এর একটা বিস্তৃত রিপোর্ট চেয়েছি। আমার মনে হয় কালকে এটা দিতে পারবো।

**Mr. Speaker :** Now we come to mention cases, I call upon Amalendra Lal Roy to speak.

**শ্রীঅমলেন্দ্র লাল রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে আবেদন জানাবো যে আজকে মুর্শিদাবাদ জেলার বাহারিয়া, রামকৃষ্ণপুর ও বহরমপুরে যে ঘটনা ঘটেছে সেটা একটা বিচ্ছিন্ন ও বিক্ষিপ্ত ঘটনা মাত্র। খুব ছোট্ট একটা localised এরিয়ায় এটা হয়েছিল—এটা খুবই দুর্ভাগ্যজনক। মাননীয় উপমুখ্যমন্ত্রী এইমাত্র যে বিবৃতি এখানে রাখলেন। তার ব্যাপক প্রচার হওয়া দরকার। সেদিন এই বিক্ষিপ্ত ঘটনা সম্পর্কে বিরোধীদল এই নিয়ে যেভাবে আলোচনায় সূত্রপাত করেছিলেন এবং পাকিস্তান রেডিও থেকে যেভাবে ফলাও করে প্রচার করা হচ্ছে, তাতে আমাদের তরফ থেকে প্রকৃত ঘটনা যা হয়েছে—সেটা সেখানেও উত্থাপিত হওয়ার প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করি। আর একটা কথা এই ব্যাপারে বলছি—আমাদের মাননীয় রিলিফমন্ত্রী এখানে উপস্থিত আছেন, বাহারিয়া ও রামকৃষ্ণপুরে ঘটনার সঙ্গে সঙ্গে ম্যাজিষ্ট্রেট, এস, পি, সকলে সেখানে গিয়েছেন এবং প্রয়োজনীয় রিলিফের ব্যবস্থা সেখানে করা হয়েছে। কয়েকটী ঘর সেখানে ক্ষতিগ্রস্ত হয়েছে, কয়েকটী পুড়ে গিয়েছে, রিলিফমন্ত্রীর কাছে আবেদন জানাবো তাদের হাউস বিল্ডিং গ্রান্ট, কৃষি লোন, Cattle purchase loan ইত্যাদি সামান্য কিছু দিতে হবে। তার বন্দোবস্ত যেন তিনি অনুগ্রহ করে করেন।

**শ্রীমতী ইলা মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্ববাংলা থেকে আসা ৪০ হাজার উদ্বাস্তু সম্পর্কে একটা বিষয়ের প্রতি পশ্চিমবাংলা সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ৫ বছর আগে মহারাষ্ট্র প্রদেশের চান্দা জেলায়—এই ৪০ হাজার উদ্বাস্তুদের পুনর্বাসন দেওয়া হয়। তাদের সেই পুনর্বাসনের জন্য সরকারের কোটী কোটী টাকা খরচ হচ্ছে ঠিকই, কিন্তু সত্যিকার তাদের কোন পুনর্বাসন সেখানে হয় নাই। অত্যন্ত অসহনীয় অবস্থার মধ্যে তারা সেখানে আছে, যদিও এটী আমাদের বাংলাদেশের ব্যাপার নয়, তবুও বলবো বাংলাদেশে আজ প্রগতিশীল যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছে, তাই তাদের কর্তব্য আছে বাংলাদেশের এই assembly থেকে একটা প্রস্তাব কেন্দ্রের কাছে পাঠানো হোক—মহারাষ্ট্রের চান্দা জেলায় যে ৪০ হাজার পূর্ববঙ্গাগত উদ্বাস্তুদের পুনর্বাসন নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে, তাদের প্রতি যেন একটু দৃষ্টি দেওয়া। তাহলে সেটা একটা ভাল কাজ হয়।

**ডাঃ মহম্মদ এক্রামুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার সামনে উপমুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী ও ত্রাণমন্ত্রীর কাছে একটি ঘটনার উল্লেখ করতে চাই। মুর্শিদাবাদ জেলার ডোমকল থানার অন্তর্গত চারুনগর গ্রামের উপর একদল সমাজবিরোধীব্যক্তি গত ২১।২।৭০ তারিখে চড়াও হয় ও ঐ গ্রামের একটী মস্‌জিদ পুড়িয়ে দেয়। তাতে সেখানকার অধিবাসীদের মধ্যে একটা সন্ত্রাসের সৃষ্টি হয়েছে, তারা আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি—এই সমাজবিরোধীদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক, ও শাস্তি দেওয়া হোক। আর ত্রাণমন্ত্রীকে অনুরোধ করবো—তিনি শীঘ্র ঐ মস্‌জিদের মেরামতের জন্য যথোচিত অনুদানের ব্যবস্থা করুন।

**শ্রীতারুন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা জরুরী বিষয়ের প্রতি পশ্চিমবাংলা মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। Pure drinks কোকাকোলা কারখানা গত সাড়ে পাঁচ মাস যাবৎ মালিক বন্ধ করে রেখেছেন যেহেতু সেখানকার শ্রমিকরা তাঁদের ন্যায্য দাবী-দাওয়া দাবী করেছিলেন। হাইকোর্টের এক অর্ডার নিয়ে মালিকপক্ষ থেকে সংগ্রামী শ্রমিকদের কারখানা থেকে বের করে দেওয়া হয়। মালিকপক্ষ কারখানার একজন শ্রমিককে হত্যাও করেছেন। সেই কারখানা খোলার জন্য আলোচনা হচ্ছিল। মালিকপক্ষ দাবী করছে যেসব শ্রমিকের বিরুদ্ধে পুলিস কেস হয়েছে, তাদের তারা কাজে নেবে না। এখানে তারা automations চালু করে শ্রমিকদের ছাঁটাই করতে চাচ্ছে। আমি বিশেষ করে যুক্তফ্রণ্ট সরকারের এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি যে এই ধরণের আমেরিকান কোম্পানীর সঙ্গে কোলাবোরেসনে যে কোম্পানী তার ব্যাপারে একটা সুব্যবস্থা করা হোক।

**শ্রীসরল দেব ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মারফৎ একটা বিষয়ের প্রতি যুক্তফ্রণ্ট মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি নিশ্চয়ই জানেন উত্তর ২৪-পরগণা সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের যিনি এখনও চেয়ারম্যান হিসাবে বহাল তবিয়তে বসে আছেন শ্রীঅশোক কৃষ্ণ দত্ত, ওল্ড কংগ্রেসের নেতা তিনি কো-অপারেটিভ ব্যাঙ্কের কোন টাকা দিচ্ছেন না এবং না দেবার ফলে উত্তর ২৪-পরগণা জেলার চাষীরা লোন পাচ্ছে না। যুক্তফ্রণ্ট সরকার যে নমিনি দিয়েছেন তার বিরুদ্ধে হাইকোর্ট থেকে কেস করেছিলেন এবং ঐ ব্যাঙ্কের কংগ্রেস এমপ্লয়ী তারা গ্রামে গ্রামে গিয়ে চাষীদের বলছেন লোন নিও না। ফলে যুক্তফ্রণ্ট সরকার কৃষকদের লোন দেবার যে ব্যবস্থা গ্রহণ করেছেন সে সম্পর্কে আমরা কোন সাহায্য কৃষকদের কাছে পৌছে দিতে পারছি না। তারপর ঐ ব্যাঙ্কের শ্রীসাধন রায় চৌধুরী ষ্টেট ব্যাঙ্ক থেকে ৫০ হাজার টাকা নিয়েছেন, আবার নদার্ণ সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকেও তিনি ৫০ হাজার টাকা লোন নিয়েছেন। এইভাবে ঐ ব্যাঙ্কে দুর্নীতির বাসা বেঁধে আছে। সেখানে যুক্তফ্রণ্ট সরকার যে ব্যাঙ্কের ম্যানেজার নিয়োগ করেছিলেন তাকে মারধোর করা হয়েছে। সেইজন্য এই ব্যাপারে আমি মন্ত্রীমহাশয় এবং সাংবাদিকদের দৃষ্টি আকর্ষণ করছি এ সম্বন্ধে একটা সুষ্ঠু ব্যবস্থা অবলম্বন করতে।

**Shri Muhammad Khuda Buksh :** On a point of order, Sir. The speaker on the floor of the House addressed the press. I suppose he cannot address any one outside the House. I think he should address the Speaker only. So, he will kindly withdraw it and that portion should be expunged from the proceedings.

**Shri Saral Deb :** ওটা আমার বলা ভুল হয়ে গেছে।

**Mr. Speaker :** ঠিক আছে, ওটা ভুল হয়ে গেছে।

**শ্রীঅশ্বিনী কুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বরবেলুন মোহিনী মোহন বিদ্যামন্দির-এর শিক্ষকরা

কর্ম বিরতি অবস্থায় আছেন ২৮শে জানুয়ারী থেকে। শিক্ষামন্ত্রী যে তথ্যগুলি দিয়েছিলেন যে সরকার থেকে টাকা দেয়া হয়েছে, তারা প্রতিবাদ করে, তারা বলছেন ৫৫ হাজার টাকা বেশী দেয়া হয়েছে অথচ শিক্ষামন্ত্রীর সেই হিসাবের মধ্যে নেই এবং এই টাকা বেশী দেয়ার জন্য খরচ হয়ে গেছে, কাজেই সেক্রেটারী বলেছেন বেতন টেতন দেয়া হবে না, অনেক টাকা খরচ হয়ে গেছে। সেইজন্য অবিলম্বে তাদের বেতন দেবার জন্য যেন শিক্ষামন্ত্রী ব্যবস্থা করেন। তাদের আর একটা দাবী হচ্ছে ঐ স্কুলের তহবিল তছরূপের জন্য একটা স্পেশাল অডিট বসানো হোক এবং তাতে শিক্ষকদের প্রতিনিধি যেন থাকে এবং ঐ ডি, আই অফিসের য়্যাকাউন্টস্ সেকসনের যে দুজন ভদ্রলোক আছেন শিবনাথবাবু এবং কমলবাবু এবং এরা যেন এই অডিট কমিশনের ভেতর না থাকেন। আর একটা কথা ফাইনান্স ডিপার্টমেন্ট থেকে একটা ফিজিক্যাল ভেরিফিকেসন অন দি স্পট করা হোক। এ সম্পর্কে তারা একটা দরখাস্ত দিয়েছেন, সেই দরখাস্তটি আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে পেশ করছি।

**শ্রীদেবব্রত দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি মন্ত্রীসভার বিশেষ করে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলায় ফুড কর্পোরেসনের যে সমস্ত ধান্য ক্রয় কেন্দ্র আছে সেখানে সরকারী সংগ্রহে কোন ধান কেনা হচ্ছে না। সেই সমস্ত কেন্দ্রগুলিতে বর্তমানে ৪১ টাকা করে বস্তা বিক্রি হচ্ছে—৬০ কে, জির বস্তা।

[2-20—3-30 p.m.]

বস্তায় ৬০ কে, জি, করে আছে। সেগুলি করপোরেশন দর হচ্ছে ৩৮·৪০ পয়সা অর্থাৎ সেগুলি মিল মালিকরা মিলের মাধ্যমে কিনছে এবং চোরাবাজারে বিক্রি করছে। এইভাবে তারা চোরাকারবার চালাচ্ছে। দু নম্বর হচ্ছে এত চলে যাচ্ছে যার ফলে এই সরকার ভবিষ্যতে একটা গুরুতর বিপদের সম্মুখীন হবে বলে আমি মনে করছি। এই ব্যাপারে ফুড কমিটির নির্দেশ নেওয়া যেতে পারে এবং সরকারের দিক থেকেও করপোরেশনের দরে ধান কেনা-বেচা হতে পারে।

**শ্রীকুমুদরঞ্জন মণ্ডল ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি গতকাল একটি প্রশ্নোত্তরে জানতে পেরেছি যে আমার বারুইপুর এলাকার নবগ্রাম, বৃন্দাখালি, ধপধপি ও রামনগর এই চারিটি অঞ্চলে জল নিষ্কাশনের কোন ব্যবস্থা নেই। হাজার হাজার একর জমি প্রত্যেক বছর জলে ডুবে যায় এবং সেখানে চাষবাস হয় না। আমি ১৯৬৭ সাল থেকে আরম্ভ করে ১৯৭০ সাল পর্যন্ত সেচ বিভাগের দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করেছি। কালকের যে উত্তর পেয়েছি তাতে বলেছেন যে হ্যাঁ, একটা পরিকল্পনা আছে। আমি এই উত্তর ১৯৬৭ সাল থেকেই পাচ্ছি। আমি ঐ বিভাগের সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে জানাতে চাচ্ছি সে বিশেষ করে ঐ এলাকায় হাজার হাজার বিঘা জমি প্রত্যেক বছর জলে ভেসে যায় এবং প্রায় ২০।২৫ হাজার চাষী ঐ জমির উপর নির্ভর করে আছে। যুক্তফ্রন্ট সরকার প্রগতিশীল সরকার এবং বিশেষ করে আমাদের চাষের দিকে নজর দেওয়া উচিত। ১৯৬৭ সাল থেকে সেই অঞ্চলের চাষীদের তরফ থেকে যে প্রচেষ্টা চালানো হচ্ছে সেটা যাতে করে এই ১৯৭০ সালের মধ্যে ব্যবস্থা গ্রহণ করা হয় তার জন্য আমি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং চাষীরা যাতে সেখানে চাষ করতে পারে সেই ব্যবস্থা আপনারা গ্রহণ করুন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Muhammed Khuda Buksh :** Mr. Speaker, Sir, I owe the House a duty and I must inform the House, as I am recently back from the areas of disturbance that has been mentioned by the Hon'ble Home Minister in his statement and I must tell the House why there was an eruption of communal disturbances.

**Mr. Speaker :** Please be very short in your statement

**Shri Muhammed Khuda Buksh :** Sir, my humble opinion is being tendered after extensive tours in the affected localities Sir, I feel constrained to say that the disturbances were a direct result of the liberalisation of cow slaughter by the Home Department without previously educating Hindu public opinion. The conflicting statements that have been issued from the Secretariat to the District Officers left no time for the District Officers to assess the situation that was likely to develop should they use their discretion in the manner suggested by the Secritariat circulars. Sir, there was a deep **entente** between communalism of all varieties, communalism of the two known varieties of Muslims and Hindus but also of neo-communalism-party-communalism. Sir, the parties have not stopped and they have traded in the misery of the people. Therefore, Sir I must condemn the Home Department for not being familiar with Hindu opinion which would get inflamed and when inflamed, create a situation that may take unpredictable turn Sir, the District administration have promptly controlled the situation with care and by and large the situation is fast returning to normal Relief that has been given, through prompt, has been extremely meagre, and I suggest, the Relief Minister tours the areas and that soon. Thank you.

## Point of Privilege

**Mr. Speaker :** I have received a notice of privilege motion from Shri Bibhuti Pahari. I have given my consent to raise the point of privilege as being prima facie satisfied about the matter. Shri Pahari, please raise the matter. We are in the midst of budget session, we are very much pressed for time. So, Please be very, very brief.

**শ্রীবিভূতি পাহাড়ী :** মাননীয় স্পীকাব মহাশয়, গত ২২-২-৭০ তারিখে বসিবহাট থেকে তিন মাইল দূরে ইটিণ্ডা বালিকা বিদ্যালয় প্রাঙ্গনে এই বিধানসভার একজন সদস্য শ্রী এ, কে, এম, ইশাক, তিনি সেখানে এই বিধানসভার অবমাননাকর এবং মর্যাদাহানীকর কয়েকটি বক্তব্য রেখেছেন। তিনি সেখানে জনসভায় বক্তৃতায় বলেছেন যে এখন আর পশ্চিমবাংলা বিধানসভা বিধানসভা নেই। তিনি বলেছেন, সেখানে নাটক চলছে, সার্কাস চলছে। মাননীয় স্পীকার মহাশয়, তাঁর বক্তৃতা গতকাল অর্থাৎ ২৪-২ তারিখে যুগান্তর পত্রিকার ২য় পৃষ্ঠার অষ্টম কলমে বেরিয়েছে। সেই কাগজ বা সেই প্রমান আমি আপনার কাছে দাখিল করেছি।

**মিঃ স্পীকার :** এবারে আপনি বসুন, এখন বক্তৃতা দেবার দরকার নেই। এট প্রিভিলেজ কমিটিতে যাবে, সেখানে দেখে বিচার হবে।

**শ্রীবিভুতি পাহাড়ী :** মাননীয় স্পীকার মহাশয়, আপনি বার বার বলছেন যে সময় নেই, তাই আমি একটি মাত্র কথা অল্প সময়ের মধ্যে আপনার কাছে রাখতে চাই। এই বিধানসভাতে মানুষের আশীর্বাদ এবং শুভেচ্ছা নিয়েই আমরা এসেছি। আর এই বিধানসভাকেই তিনি মনে করছেন যে এখানে নাটক চলছে·········

( গোলমাল )

**মিঃ স্পীকার :** এটা প্রিভিলেজ কমিটিতে যাবে, তাঁরা ভালো যা বিবেচনা করবেন, করবেন, আপনি চিন্তা করবেন না।

**শ্রীবিভুতি পাহাড়ী :** স্যার, তিনি বিধানসভাকে মনে করছেন এখানে সার্কাস হয়। সার্কাসে কারা থাকে ? ভাঁড় ও জন্তু জানোয়ারেরা থাকে।

( গোলমাল )

**মিঃ স্পীকার ঃ** আপনি ব্যস্ত হবেন না, কি ব্যাপার আগে সেটা দেখা হোক, তারপরে হবে।

( গোলমাল )

**শ্রীআবদুস সাত্তার ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, যে পয়েন্টে উনি প্রিভিলেজ মোশান এনেছেন This is no prima facie case ।

**Mr. Speaker :** Please take your seat, there is no point of order. I am satisfied that there is a prima facie case and as the Speaker of the House I have referred the matter to the Privilege Committee just to as certain facts. I am not expressing any opinion either this way or that but I am satisfied that —because the publication has been made in the paper— there is a prima facie case and I refer the matter to the Privileges Committee.

**Shri Abdus Satter :** Sir, On a point of order, I want to raise a point. Rule 225 যেখানে বলছে Question of privilege must be raised immediately after the questions and before the list of business for the day is entered upon. আপনি এখন যেটা করলেন সেটা হচ্ছে mention হয়ে যাবার পর adjournment motion হয়ে যাবার পর that has been raised এই rule-এ প্রথমত: আপনি ওঠাতে পারেন না। দ্বিতীয়ত: এখানে আমরা বড় বড় প্রিভিলেজের ব্যাপারে দেখেছি আপনি কখনও privilege কমিটিতে পাঠান নি।

( Noise and interruptions )

**Mr. Speaker :** Mr. Sattar, please sit down, I ask you to take your seat. You cannot cast reflection on the Speaker, you cannot do that. I ask you to take your seat. (I will take action if the matter is as published in the paper. I am sure the House is strong enough to protect its dignity. No one would be exempted whoever he is, who casts reflection on the dignity of this House. I am not going to hear you. I refer the matter to the Committee of Privileges.

[2-30—2-40 p.m ]

**শ্রীনেপাল চন্দ্র রায় ঃ** আমি বলছি, খবরের কাগজে কি উঠেছে না উঠেছে অনেকেই দেখেনি বা দেখেছে সেটা যদি Privilege-এ আপনি দেন তাহলে খবরের কাগজের ঐ এক মন্ত্রী আর এক মন্ত্রীকে 'চড়িয়ে গাল ভেঙ্গে দেবো' সেটাও আপনি Privilege-এ পাঠান। ওটা যখন পাঠাচ্ছেন তখন এটাও পাঠান, এই দাবী আমি করছি।

**Mr. Speaker :** I have not received anything on the subject. I have only referred the matter to Privilege Committee. They may enquire into the matter.

**শ্রীনেপাল চন্দ্র রায় ঃ** এই যে এক মন্ত্রী আর এক মন্ত্রীকে বলেছেন, 'চড়িয়ে গাল ভেঙ্গে দেবো'—এটাও তো খবরের কাগজে উঠেছে এবং আপনার সামনে ঘটেছে, সেটাও পাঠিয়ে দিন।

**Mr. Speaker :** Mr. Roy do not be in threatening attitude. I have noticed it. Why do you say like that.

( গোলমাল )

**শ্রীনেপাল চন্দ্র রায় ঃ** আপনিও তো আমাদের ভয় দেখাচ্ছেন। আপনিও আমাদের ভয় দেখাবেন না। আপনি আগে আমার কথাটা শুনুন স্যার—আমার কথা হচ্ছে, খবরের কাগজ

দেখে র্যখন্‌ কুমনেরটা আপনি Privilege Committeeতে পাঠালেন তখন খবরের কাগজে এক মন্ত্রী আর এক মন্ত্রীকে 'চড়িয়ে দাঁত ভেঙ্গে দেবো', এটাও বেরিয়েছে এবং এটা আপনার সামনে ঘটেছে। সেটাও Privilege Committeeতে পাঠান। এই ruling আমি আপনার কাছ থেকে চাই।

**মিঃ স্পীকার ঃ** সেটা যখন হয়েছে তখন হাউসের অনেকেই দেখেছেন। তখন আমার কাছে কোন নোটিশ আসেনি বা কেউ বলেনি। তাতে আমি কি করবো। এখন বললে হবে না। উনি নোটিশ দিয়েছেন, আমি বিবেচনা করছি।

**শ্রীজয়কেশ মুখার্জী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার কাছে একটা জিনিষ refer করছি। আমাদের উত্তর গেটে, সেখানে প্রায় ৩/৪ হাজার গ্রামসেবক এসেছেন। তাদের ব্যক্তিগত বা আর্থিক কোন দাবী নিয়ে নয়। তারা একটা প্রথা প্রবর্তিত হতে যাচ্ছে। one man administration—কৃষি বিভাগকে সেইভাবে ঢেলে সাজাবার চেষ্টা হচ্ছে বলে মনে করে। এ সম্বন্ধে তাদের বক্তব্য বলতে চান এবং তারা এইজন্য মুখ্যমন্ত্রী, কৃষিমন্ত্রী এবং অন্যান্য সমস্ত মন্ত্রীদের সঙ্গে দেখা করতে চান। আপনি অনুগ্রহ করে তাঁদের সেইভাবে যদি বলে দেন তাহলে গ্রামসেবকরা অনেক উপকৃত হবেন।

## Petition

**Mr. Speaker** : Shri Molla Humayun Kabir has a petition to present.

**Shri Molla Humayun Kabir** : I beg to present a petition signed by 561 petitioners regarding the enactment of a law with provisions of irrigation, drainage, flood control fishery development, etc, in the drought affected areas in Purbasthali Blocks I & II, Katwa Block II and Kalna Block I in the district of Burdwan.

**শ্রীজগদীশ চন্দ্র সিংহ ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি যে ম্যাটারটা প্রিভিলেজ কমিটিতে রেফার করলেন সে সম্পর্কে একটা নিবেদন রাখছি। আপনি যদি Rules of Procedure and conduct of business-এর ২২১ ধারা যদি দেখেন তাতে রয়েছে যদি কোন বিষয়ে আপনার মতে প্রাইমা ফেসি কেস হয়ে থাকে যদি ব্রিচ অব প্রিভিলেজ হয়ে থাকে তাহলে আর্লিয়েষ্ট অপারচুনিটেতে এই জিনিস মাননীয় সদস্য যদি নিয়ে আসেন তাহলে পর সেটা প্রিভিলেজ কমিটিতে যাবে কিনা সেটা আপনি বিচার বিবেচনা করে রুলিং দেবেন। এখানে মাননীয় সদস্য পাহাড়ী মহাশয় যেটা এনেছেন সেটা গতকাল কাগজে ছিল। তাহলে স্যার, আর্লিয়েষ্ট অপারচুনিটি চলে গেছে—তারপর আজকে এখানে এ নিয়ে কি আলোচনা তিনি করতে পারেন? এটা আপনার পুনর্বিবেচনা করার জন্য আমি এখানে রাখছি। আপনি এমন রুলিং দেবেন না যাতে করে এই হাউসের একটা প্রিভিলেজ রক্ষা করতে গিয়ে আর একটা ব্রিচ অব প্রিভিলেজ হয়ে যায়।

**Mr. Speaker** : I have considered the matter very carefully and, according to me, I think that I was justified to hold that there is a prima facie case and I have referred the matter to the Privilege Committee. ( আমি আপনার ) point of order uphold করছি না।

## General Discussion on the Budget for 1970-71

**শ্রীসিদ্ধার্থ শংকর রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেট আলোচনার করার পূর্বে আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার কাছেই আমি এখনই যে একটা টেলিগ্রাম পেলাম—বক্তৃতা করার পূর্বে আমার হাতে দিয়ে গেল সেটা আমি পড়ছি—

Harekrishna Ghorai of Pakuria, P. S. Keshpur, Midnapur, murdered on 17-2-70. No action. Miscreants threatening. Public panic. Please put in Assembly. Biren Ghorai.

আপনাকে দিয়ে দিচ্ছি, আপনি এর ব্যবস্থা করুন।

**মিঃ স্পীকার ঃ** ওটা আপনি আমার কাছে দিয়ে দিন—আমি ডিপার্টমেন্টে পাঠিয়ে দিচ্ছি এ্যাকশন নেবার জন্য।

**শ্রীসিদ্ধার্থ শংকর রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে আমি আপনার কাছে ক্ষমা প্রার্থনা করছি আমার কণ্ঠস্বরের জন্য। অনেকগুলি সভায় বক্তৃতা করে আমার কণ্ঠস্বর যুক্তফ্রন্টের মত হয়ে গেছে, অনেকগুলি স্বর বেরোচ্ছে। তা সত্বেও আমি কতকগুলি বক্তব্য আপনার মাধ্যমে এই সভায় রাখবো। আমি জানি না দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের দ্বিতীয় বাজেট অধ্যয়ন করে যুক্তফ্রন্টের সদস্যরা ভীত বা সন্তুষ্ট হয়েছেন কি না। তবে এটুকু বলতে পারি যে যুক্তফ্রন্টের যে ৩২ দফা কর্মসূচী আমাদের সামনে রাখা হয়েছিল গত নির্বাচনের পূর্বে সেই ৩২ দফা কর্মসূচী প্রকৃতপক্ষে রূপায়ণ করার কোন প্রচেষ্টা হয়েছে কি না সেটা বাংলাদেশের মানুষ দেখবেন। আমি প্রথমে বলবো এই বাজেট কেবলমাত্র প্রমাণ করে নি যে এই সরকার দেউলিয়া সরকার এই বাজেট প্রমাণ করেছে যে এই সংবিধান বা আইন তারা মেনে চলতে প্রস্তুত নয়।

[2-40—2-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি একবার দেখেন তাহলে দেখতে পাবেন এই লাল বইয়ের প্রথম খণ্ডের তিন নম্বর পাতায় কন্‌টিজেন্‌সী ফাণ্ডে এক পয়সাও রাখা হয় নি। কন্‌টিজেন্‌সী ফাণ্ডের ঘর শূন্য। অথচ সংবিধানে এই বিধান আছে, ২৬৭ ধারা আমি আপনার সামনে উপস্থিত করছি। সেই ধারার ২ নম্বর উপধারায় কন্‌টিজেন্‌সী ফাণ্ড বলে আছে। Contingency Fund: The Legislature of a State may by law establish a Contingency Fund in the nature of an imprest to be entitled "the Contingency Fund of the State" into which shall be paid from time to time such sums as may be determined by such law, and the said Fund shall be placed at the disposal of the Governor of the State to enable advances to be made by him out of such Fund for the purposes of meeting unforseen expenditure pending authorisation of such expenditure by the Legislature of the State by law under article 205 or article 206. অর্থাৎ কিনা যদি কোন প্রদেশ তার বিধান সভায় কোন আইন পাশ করে যে একটা টাকা গচ্ছিত রাখতে হবে, কিসের জন্য, না, হঠাৎ যদি খরচ করতে হয়, তাহলে সেই কন্‌টিজেন্‌সী ফাণ্ড থেকে খরচ চালান হবে। সেই আইন যদি কোন প্রদেশ-এর আইন সভা করে যে এই টাকা গচ্ছিত রাখতে হবে তাহলে কন্‌টিজেন্‌সী ফাণ্ডে সেটা গচ্ছিত রাখতেই হবে। এই হচ্ছে আইন। এই ২৬৭ ধারা অনুযায়ী পশ্চিমবাংলার কন্‌টিজেন্‌সী ফাণ্ড, Contingency Fund of West Bengal, 1950. একটা আইন পাশ করা হয়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন। আপনি একবার বিধানসভা অবৈধ বলে ঘোষণা করেছিলেন, আপনি বলেছিলেন আপনার ক্ষমতা আছে। এই আইনটা দেখুন এবং আপনার ক্ষমতা আছে কিনা বাজেটকে অবৈধ বলার। বিধানসভাকে যদি অবৈধ বলে ঘোষণা করার ক্ষমতা থাকে এই বাজেটকেও নিশ্চয়ই অবৈধ বলার ক্ষমতা আছে। এই কন্‌টিজেন্‌সী ফাণ্ড অব ওয়েষ্ট বেঙ্গল ১৯৫০ আইনের দু নম্বর ধারায় আছে There shall be established a Contingency Fund in the nature of an imprest to be entitled "the Contingency Fund of West Bengal" into which shall be paid from and out of the Consolidated Fund of West Bengal a sum of five crores of rupees আর 267 ধারায় যেটা সংবিধানে আছে সেই অনুযায়ী আইনে বলা

আছে—The Contingency Fund of West Bengal shall be held on behalf of the Governor of West Bengal by the Secretary to the Government of West Bengal in the Finance Department and no advances shall be made out of such fund except for the purposes of meeting the unforseen expenditure pending authorisation of such expenditure by the Lagislative Assembly of West Bengal under appropriation made by law. There shall be established a Contingency Fund যাতে পাঁচ কোটি টাকা রাখতে হবে। এই বাজেটে, মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি দেখুন তিন নম্বর পাতায় এই বছর এক পয়সাও রাখা হয়নি। তিন নম্বর পাতার প্রথম খণ্ডে কনটিজেন্সী ফাণ্ড আইটেম নাম্বার টু-এর ডান দিকে আসুন, বাজেট এষ্টিমেট ১৯৭০-৭১, এটা সংবিধান বিরোধী ও আইন বিরোধী। তাছাড়া দেখতে পাচ্ছেন গত বছর ১৯৬৯-৭০ সালে মাত্র ৬৯ লক্ষ ৭৩ হাজার টাকা রেখেছিলেন, ৫ কোটি টাকা রাখেন নি। এই বাজেট সম্পূর্ণ সংবিধান বিরোধী এবং যে আইন পাশ করা আছে তার বিরোধী। অবশ্য মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার সামনে যে সদস্যরা বসে আছেন তাঁরা যদি বলেন চালিয়ে যেতে পারেন, তাহলে মেনে নিতে হবে সংবিধান মানব না, আইন মানব না। তাছাড়া আর একটা আইন আছে বাংলাদেশে, সেটা গুরুত্বপূর্ণ আইন। সেই আইনের নাম—West Bengal Consolidated Fund (Charged Expenditure) Act, 1951. সেই আইনের ২ নম্বর ধারায় বলা আছে—Contributions payable by the State Government under each enactment specified in the first column of the First Schedule to this Act or so much of such contributions as specified in the corresponding entry in the third column of the said Schedule is hereby declared to be expenditure charged by the Consolidated Fund of the State. এখানে যে যে আইনগুলো রয়েছে যেটা ফাষ্ট চার্জ করতে হবে সেই আইনগুলো হচ্ছে হাওড়া ব্রিজ এ্যাক্ট নাইনটিন টুয়েন্টি সিক্স, এর ১১নং ধারা, বেঙ্গল মোটর ভেহিকেলস্ ট্যাক্স এ্যাক্টের ১০নং ধারা, এ্যালবার্ট ভিক্টর লেপার হসপিটাল এ্যাক্ট, নাইনটিন থার্টিফাইভ-এর ৭নং ধারা। তাছাড়া ওয়েষ্ট বেঙ্গল কনসোলিডেটেড ফাণ্ড ( চার্জড এক্সপেনডিচার ) এ্যাকট, নাইনটিন ফিফ্‌টি ওয়ান-এর ৩নং ধারার ১নং উপ-ধারায় বলা হয়েছে—"In respect of each enactment specified in the second Schedule to this Act, the State Government shall, in such manner and by such date as it may determine, make in each year from the Consolidated Fund of the State, a grant approximately equal, in the opinion of the State Government, to the net sum which, by virtue of the provisions of clause (1) of Article 266 of the Constitution of India, is paid in that year to the Consolidated Fund of the State under that enactment." এই দায়িত্বটা পালন করতে হবে কোন কোন আইনে? না, ক্যাটেল ট্রেসপাশ এ্যাকট, বেঙ্গল টেনান্সী এ্যাক্ট—এটা অবশ্য এখন নেই, এটা এষ্টেট এ্যাকুইজিসন এ্যাকটের দ্বারা অবলুপ্ত হয়েছে,—হাওড়া অফেনসেস্ এ্যাক্ট অব এইটিন ফিফ্‌টিসেভেন, সেস্ এ্যাক্ট এইটিন এইটি, বেঙ্গল লোক্যাল সেল্‌ফ গভর্ণমেন্ট এ্যাক্ট ইত্যাদি, ইত্যাদি অনেকগুলো আইন রয়েছে। মুখ্যমন্ত্রী মহাশয় এখানে নেই কাজেই আমি তাঁকে জিজ্ঞাসা করতে পারছি না যে বাজেটে কোথায় এই জিনিসটা রয়েছে। হয়ত বাজেটে কোথাও রয়েছে কিন্তু আমি খুঁজে পাচ্ছি না। অর্থাৎ আমি তাঁর কাছে জানতে চাচ্ছি ওয়েষ্ট বেঙ্গল কনসোলিডেটেড ফাণ্ড ( চার্জড এক্সপেনডিচার ) এ্যাক্ট, নাইনটিন ফিফ্‌টিওয়ান কি করে তিনি পালন করবেন এবং বাজেটে কোথায় সেটা আমরা খুঁজে পাব ? তারপর, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বাজেটে ৩টি হেড রয়েছে—কনসোলিডেটেড ফাণ্ড, কনটিনজেন্সী ফাণ্ড এবং পাবলিক এ্যাকাউন্ট। পাবলিক এ্যাকাউন্টে যে টাকা সেটা হচ্ছে পেনসনের টাকা, প্রভিডেন্ট ফাণ্ডের টাকা, রেন্ট কনট্রোলে যে সমস্ত ভাড়া জমা দেওয়া হয়েছে সেই টাকা, হাইকোর্ট, আদালতে যে টাকা জমা পড়েছে সেই টাকা। এই টাকাগুলো অছি সম্পত্তিরূপে সরকার ব্যবহার করছেন। অর্থাৎ ষ্টেট ইজ এ ট্রাষ্টি ইন রেসপেক্ট অব দোজ এ্যামাউন্টস্। কিন্তু আপনি যদি

বাজেট খুলে দেখেন তাহলে দেখবেন সেই টাকা সমস্ত খরচ হয়ে গেছে। ৪০ কোটি টাকা যেটা ঘাটতি দেখান হয়েছে সেই ৪০ কোটি টাকা ঘাটতি হিসেব করা হয়েছে ওই পাবলিক এ্যাকাউন্টস্-এর টাকা সমস্ত খরচ করে। পাবলিক এ্যাকাউন্টস্-এর যে টাকা, পেনসন-এর যে টাকা, রেন্ট কনট্রোলের যে টাকা, হাইকোর্ট, আদালতের যে টাকা ট্রাষ্টি হিসেবে সরকারের হাতে দেওয়া হয়েছে সেই টাকা এই সরকার সমস্ত ব্যয় করেছেন তার রাজস্ব খাতে যে ব্যয় হয়েছে সেই ব্যয় বহন করবার জন্য। এই বাজেট যে দেউলিয়া তার কারণ হচ্ছে সমস্ত টাকা খরচ হয়ে গেছে। স্যার, আপনি যদি এই বাজেটের রঙীন আবরণ সরিয়ে তার নগ্নরূপ দেখেন তাহলে দেখবেন এই বাজেটের সর্বাঙ্গে ঘা, বিষাক্ত ঘা। তারপর, দেখুন ক্রমশঃ ব্যয় বৃদ্ধি হচ্ছে। যুক্তফ্রন্ট সরকারের ৩২ দফা কর্মসূচীর প্রথমে ছিল তাঁরা মিতব্যয়ী হবেন। কিন্তু আপনি যদি বাজেট খুলে দেখেন তাহলে দেখবেন তাঁরা কি রকম মিতব্যয়ী। বাজেটে যে টাকা রয়েছে অর্থাৎ রাজস্ব আয়ের যে টাকা তার শতকরা ১০ ভাগ পুলিশ খাতে খরচ হচ্ছে। কংগ্রেস আমলে এটা হোত না। কংগ্রেস আমলে এঁরা বলতেন এত টাকা খরচ হচ্ছে। কিন্তু আপনি দেখুন কংগ্রেস আমলে যেখানে ১৪ কোটী টাকা পুলিশ খাতে খরচ হোত সেখানে এঁরা খরচ করছেন ২৮ কোটি টাকা। অর্থাৎ এঁরা হাণ্ড্রেড পারসেন্ট ইনক্রিজ করেছেন। তারপর দেখুন মন্ত্রীদের খরচ। আপনি যদি বাজেটের জেনারেল এ্যাডমিনিষ্ট্রেশন হেডিং-টা খুলে দেখেন তাহলে দেখবেন কংগ্রেস মন্ত্রীদের খাতে যে খরচ হোত তার দেড়গুণ বেশী খরচ হচ্ছে এই যুক্তফ্রন্ট মন্ত্রীদের জন্য। অর্থাৎ কিনা শতকরা ৫০ ভাগ খরচ বৃদ্ধি হয়েছে এই মন্ত্রীদের পেছনে। এখন মাথা পিছু মন্ত্রীদের জন্য খরচ হচ্ছে ৫৭ হাজার টাকা বছরে। মাননীয় স্পীকার মহাশয়, নির্বাচনের পূর্বে যুক্তফ্রন্ট বলেছিল কংগ্রেস মন্ত্রীরা বেশী টাকা নেন, আমরা ৫০০ টাকার বেশী নেব না। অর্থাৎ তাঁদের বক্তব্য হচ্ছে আমরা বছরে ৬ হাজার টাকা নেব। কিন্তু দুঃখের বিষয় সেই ৬ হাজার টাকা এখন দাঁড়িয়েছে ৫৭ হাজার টাকায়। যুক্তফ্রন্টের সদস্যেরা উত্তর দেবেন এটা সমর্থন করা যায় কি না।

[2-50—3 p.m.]

৫৭ হাজার টাকা প্রতি মন্ত্রীর পেছনে বছরে খরচ হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অনেক দেশ ঘুরেছেন এবং আমরাও অনেক দেশ ঘুরেছি। কোন সভ্য গণতান্ত্রিক দেশে আছে কি যে মন্ত্রীদের দাঁত ভেঙ্গে গেলে সরকারের পয়সায় তা বাঁধানো যাবে? কোন গণতান্ত্রিক দেশে আছে কি যে মন্ত্রীদের দাঁত বাঁধাতে জনসাধারণের পয়সা খরচ করা হবে? আমি একটা উদাহরণ চাইছি যে কোন গণতান্ত্রিক দেশে—যেখানে এক নায়কত্ব আছে সেখানকার কথা বলচি না, নিখিল বাবুর কথায় যাকে প্রোলেটেরিয়ান বলে, সেই রকম দেশে—কোথায় আছে যেখানে মন্ত্রীদের দাঁত ভেঙ্গে গেলে তাদের দাঁত করে দিতে হবে সরকারের পয়সায়? শুধু তাই নয়, যদি চশমার দরকার হয় কোন মন্ত্রীর তবে সেই পয়সা সরকারকে দিতে হবে এবং মন্ত্রীরা যদি অসুস্থ হয়ে পড়েন তাহলে তারা হাসপাতালে যাবেন এবং সেখানে তারা কেবিনে থাকবেন, খালি কেবিন নয়, পুরুষ মন্ত্রী হলে তাকে বয় দিতে হবে এবং মহিলা মন্ত্রী হলে তার জন্য আয়ার ব্যবস্থা করে দিতে হবে, এই সব সাধারণ মানুষের পয়সায় দিতে হবে। এরা সাধারণ মানুষের মন্ত্রী কি না তাই তাদের দাঁত বাঁধানোর ব্যবস্থা সরকারের পয়সায় হবে, চশমা কেনার পয়সা সরকারকে দিতে হবে। তারা কি জনসাধারণের কাছে গিয়ে এই সব বলতে পারবেন যে বেশ করেছি আপনাদের পয়সায় দাঁত তৈরী করেছি। এখন আর একটা জিনিস বাকী আছে, আপনারা আর একটা আইন করে দিন যে মন্ত্রী বা মন্ত্রীর বৌ-এর কাপড় চোপড়-এর ব্যবস্থা সরকার দেবে, এটাই খালি বাকী আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেটটা যদি পড়ে দেখেন তাহলে দেখবেন যে এটা একটা অদ্ভুত ব্যাপার, এরা বলেছিলেন যে এরা মিতব্যয়িতা করবেন, কিন্তু আপনি দেখুন প্রত্যেকটি খাতে এদের ব্যয় বেড়ে গেছে খালি চারটি খাত ছাড়া। কংগ্রেস আমলে যা খরচ হতো তার থেকে

দেড়-গুন দু-গুন করে প্রত্যেকটি খাতে বেড়ে গেছে। কোথায় কোথায় বাড়েনি, এক নম্বর হলে কংগ্রেস আমলে পাবলিক ওয়ার্কসের জন্য খরচ হতো ১০ কোটি ৫৬ লক্ষ ৯৮ হাজার টাকা, এদের আমলে খরচ হবে ১০ কোটি ২৪ লক্ষ ৩৫ হাজার টাকা, পাবলিক ওয়ার্কসের বেলায় খরচ কমে গেছে। আর কমেছে কিসে—এরা বলেন কথায় কথায় যে কলকাতা শহরকে সর্বাঙ্গ সুন্দর করবো। সেই ব্যাপারে দেখুন কংগ্রেস আমলে গ্রেটার ক্যালকাটা ডেভলপমেন্ট স্কীমে খরচ হতো ১ কোটি ১৫ লক্ষ ৪৩ হাজার টাকা, এরা খরচ করেছেন মাত্র ৭৪ লক্ষ টাকা। তারপর ফেমিন রিলিফ সম্বন্ধে দেখুন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেদিন নদীয়া জেলার একটা গ্রামে গিয়েছিলাম, সেখানে গিয়ে দেখলাম যে সেখানকার শতকরা ৬০ জন মানুষ এক বেলা খেয়ে আছে। তারা বললো যে টেষ্ট রিলিফ, গ্রাচুটাস রিলিফ দিচ্ছে না এই সরকার, সমস্ত জায়গায় এই অবস্থা চলছে। হবেই তো, কংগ্রেস আমলে ফেমিন রিলিফের জন্য খরচ করা হতো, ৭ কোটি ৩৪ লক্ষ ২ হাজার টাকা, আর যুক্তফ্রন্ট সরকার করছেন মাত্র ৩ কোটি ৫০ লক্ষ টাকা। আর কমেছে প্রিভিপার্স এ্যালাউন্সে। সেখানে কেন কমেছে, তাও বলা আছে যে, যে সমস্ত চাকরবাকরদের দেওয়া হতো —কুচবিহার এর মহারাজার যে আত্মীয় স্বজন ছিল, তারা এক এক করে মারা যাচ্ছে বলে প্রিভিপার্স এ্যালাউন্স কমেছে। এছাড়া আর কোথায়ও কমেনি আর সামান্য মাত্র বেড়েছে একটা খাতে, আর সব খাতে প্রায় ৫০ ভাগ বেড়ে গেছে। সামান্য মাত্র বেড়েছে এক্সপেণ্ডিচার অন ডিসপ্লেস্‌ড পার্সন্স। কংগ্রেস আমলে বাস্তুহারাদের জন্য খরচ হতো ২ কোটি ২৫ লক্ষ টাকা আর এরা খরচ করছেন মাত্র ২ কোটি ৩১ লক্ষ টাকা, মাত্র ৬ লক্ষ টাকা বেশী হয়েছে এই খাতে। তা ছাড়া সমস্ত জায়গায় একই অবস্থা। মেডিক্যাল খাতে যদি দেখেন তাহলে দেখবেন যে কংগ্রেস আমলে রাজস্ব আয়ের সাত পার্সেণ্ট খরচ হতো, এরাও তাই খরচ করছেন। কাজেই তাঁরা যখন বলেন যে কংগ্রেস আমলে জনসাধারণের জন্য কিছু করা হয় নি, সেটা ভুয়ো কথা। তারপর ৮নং পাতা যদি দেখেন তাহলে দেখবেন ক্যাপিটাল এক্সপেনডিচার কমে গেছে, Capital outlay on Industrial and Economic Research (2) কংগ্রেস ৫ কোটি ১৯ লক্ষ ১০ হাজার টাকা খরচ করতো এরা খরচ করছেন মাত্র ২ কোটি ৮৬ লক্ষ ৪৪ হাজার টাকা, ৩ কোটি টাকা কম। তারপর Capital outlay on Industrial and Economic Development কংগ্রেস আমলে খরচ হতো ১ কোটি ৮৭ লক্ষ ৭৮ হাজার টাকা এদের আমলে ১ কোটি ৬১ লক্ষ টাকা, প্রায় ১৪।১৫ লক্ষ টাকা কম। তারপরে Capital outlay on Industrial and Economic Development তারা বলেছিলেন কটেজ ইণ্ডাষ্ট্রি দিয়ে বাংলাদেশকে ভরিয়ে দেবো অথচ সেখানে কংগ্রেস আমলে খরচ হতো ১২ লক্ষ ৮৯ হাজার টাকা। আর এদের আমলে খরচ হচ্ছে ৮ লক্ষ ৫২ হাজার টাকা। এই রকম ভাবে Capital outlay on Irrigation, Navigation, Embankment and Drainage Works প্রত্যেকটি খাতে তারা কংগ্রেস আমল থেকে অনেক কম খরচ করছেন। কিন্তু পুলিশ খাতে বাড়িয়ে দিয়েছেন—ডবল করে দিয়েছেন। অন্যান্য জেনারেল এ্যাডমিনিষ্ট্রেসান-এ বাড়িয়েছেন, মন্ত্রীদের দেড়গুন করে দিয়েছেন, মন্ত্রীদের দাঁত বাঁধান, চশমা ব্যবস্থা করে দিয়েছেন। এ ছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথম খণ্ডের ৯ পাতা যদি দেখেন তাহলে দেখবেন Debt raised in India কংগ্রেস আমলে ছিল ১ লক্ষ ৫৮ হাজার টাকা এদের আমলে সেটা হয়েছে ৫ কোটি ১৬ লক্ষ ৫০ হাজার টাকা। ডেট রেসড ইন ইণ্ডিয়া—ফ্লোটিং ডেট কংগ্রেস আমলে ছিল ২৩ কোটি ৭৭ লক্ষ টাকা এদের আমলে গত বছরে সেটা গিয়ে দাঁড়াল ৪২ কোটি টাকা, এ বছরে বাজেট এষ্টিমেটে এ সম্বন্ধে কিছু বলা হয় নি। ফ্লোটিং ডেট শোধ দেওয়া হয় নি কিন্তু ফ্লোটিং ডেট সম্বন্ধে বাজেট এষ্টিমেটে কিছু বলা হয় নি। ৯ পাতায় দেখবেন ১৯৭০-৭১ সালে কত আছে তারা কিছু বলেন নি। এটা আমাদের জানা দরকার কেননা এটা জানলে আমরা বুঝতে পারবো দেশের প্রকৃত অবস্থা কি, দেশ দেউলিয়া কি না। তারপর লোনস ক্রম সেণ্ট্রাল গভর্ণমেণ্ট কংগ্রেস পেয়েছিল

১৯ কোটি ৯১ লক্ষ টাকা আর তাঁরা পেয়েছেন ৩৪ কোটি ৪৪ লক্ষ টাকা। যুক্তফ্রন্ট সরকার যখন প্রতিষ্ঠীত হয়েছিল তখন থেকে গোলমাল চলছিল। আমার কাছে গণশক্তি কাগজ আছে, এটা ৭ই ফাল্গুন ১৩৭৫ সালের, ১৯শে ফেব্রুয়ারী ১৯৬৯ সালের। তখন মন্ত্রীসভা গঠন নিয়ে তাঁদের কি ঝগড়া চলছিল জানিনা, কারণ আমি তখন কলকাতায় ছিলাম না। সেই গণশক্তি কাগজ বলছে পশ্চিম বাংলার স্বার্থ রক্ষার জন্য কেন্দ্রের বিরুদ্ধে সংগ্রামের সাফল্য নির্ভর করে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির হাতে সাধারণ প্রশাসন ও পুলিশসহ স্বরাষ্ট্র দপ্তরের দায়িত্ব অর্পণের উপর। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির পলিট বুরোর সদস্য বাসব পুন্নায়া বলেছেন—পশ্চিমবাংলার জনগণ কংগ্রেসকে পরিবর্ত্তন করে বাংলা কংগ্রেসকে সরকারের নেতৃত্ব করার জন্য যুক্তফ্রন্টকে জয়যুক্ত করেন নি। এই কথা গণশক্তি কাগজে আছে। বাংলাদেশে যা কিছুই ঘটুক যুক্তফ্রন্ট বলবেন ইন্দিরা বেটী দায়ী।

[ 3—3-35 p.m. ]

তাদের অকর্মন্নতার জন্য তাদের মিতব্যয়ী নীতি যদি অনুসরণ না করেন এবং তাতে যদি বাংলাদেশে সমস্যার সৃষ্টি হয় তাহলে বলবেন এর জন্য কেন্দ্রীয় সরকার দায়ী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বাজেটে দেখবেন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তাঁরা এবারে ১০০ কোটি টাকা পেয়েছেন। কংগ্রেস আমলে যেখানে ৫২ কোটি টাকা মাত্র পেত সেখানে এবারে ১০০ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছেন। এই যে বাংলাদেশে অবস্থা চলছে এর জন্য কেন্দ্রীয় সরকারকে দোষ দিলে চলবে না, আপনারা কি করেছেন সেটা জানতে চাই। বাংলাদেশে আজকে কি ছবি দেখতে পাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সামনে সাপ্তাহিক কালান্তর কাগজ আছে যেটা ১৪ই ফেব্রুয়ারী ১৯৭০ সালে প্রকাশিত হয়েছে। সেই কালান্তরের ৩নং পৃষ্ঠায় আমরা দেখতে পাচ্ছি সি, পি, আই নেতা ভবানী সেন লিখছেন তাছাড়া পশ্চিমবঙ্গের সকলেই এখন জানেন যে স্বরাষ্ট্র মন্ত্রীর শাসনের ভয়ে রাজ্য পুলিশ নিস্ক্রিয় দর্শকের ভুমিকা পালন করছে। তাদের চোখের সামনেই হত্যা, গৃহদাহ, লুঠতরাজ অনুষ্ঠিত হচ্ছে, বিশেষ করে অপরাধী যদি সি, পি, এম, দলের লোক হয়। যুক্তফ্রন্টের একটা বড় শরিক একথা বলছেন। বাংলাদেশে এই ঘটনা প্রত্যেকটি জেলায় হচ্ছে। আমি পুলিশ বাজেটে যখন বক্তব্য রাখবো তখন তা হাউসের সামনে রাখবো। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা মাত্র দৃষ্টান্ত দিতে চাই যে কিভাবে এই রাজ্যে কার্য্য পরিচালিত হচ্ছে পুলিসের দ্বারা।

**Mr. Speaker** : Mr. Roy, I am sorry to interrupt you. How long you will take ?

**Shri Siddartha Sankar Roy** : I shall finish in ten or fifteen minutes. মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদে একটা মারামারি হল ধানের ব্যাপার নিয়ে। মারামারি হল সি, পি, আই, আর, এস, পি, একদল আর একদিকে হচ্ছে সি, পি, আই, (এম), কেস হল, কেস নং হচ্ছে—থি অফ ১২৬৯ ইউ। এস ১৪৮, ১৪৯, ৩২৬, ৩০৭, আই, পি সি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভরতপুর থানার ও-সি জে, সি, দে, আমার কাছে ট্রুকপি আছে, ম্যাজিষ্ট্রেটকে রিপোর্ট দিয়েছেন তাতে তিনি বলছেন ফলইং রিপোর্ট দিয়েছেন। তাতে পুলিসের ও, সি সাবডিভিসনাল ম্যাজিষ্ট্রেটকে দিয়েছেন। সেই জে, সি, দে ভরতপুর তিনি বলেছেন—Sir, in forwarding herewith (this is a letter to the Subdivisional Magistrate, Kandi) the accused Kamala Kanta Mandal, s/o Chandra Kanta Mandal of Kharera, P. S. Bharatpur of Murshidabad in custody, I beg to submit that the accused was arrested in the case noted above during investigation. He was named in the FIR. There was a clash between the supporters of C.P.I. (M) and C.P.I. and R.S.P. over the reaping of paddy crop. আমি কেসের মেরিট সম্বন্ধে কিছু বলছি না।

( প্রচণ্ড গণ্ডোগোল )

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** কলকাতা এলাকার লোক হয়ে ভরতপুর থানার কেস বলার কি আছে? যে মামলা বিচারাধীন সে মামলা নিয়ে বিধানসভায় আলোচনা করা যায় কি?

**মিঃ স্পীকার ঃ** উনি সাব-জুডিস ম্যাটারের মেরিটস সম্বন্ধে আলোচনা করছেন না। সে সব উনি আমার চেয়ে ভাল জানেন।

**শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় ঃ** সাব-জুডিস ম্যাটারের মেরিটস সম্বন্ধে ডিসকাসন চলে না। সাব-জুডিস ম্যাটারে রেফারেন্স চলে। যে ঘটনা চলছে সেইটা আমি বলছি। এই রিপোর্ট ভরতপুর থানার ও, সি সাব-ডিভিসন্যাল ম্যাজিষ্ট্রেটকে দিচ্ছেন। কারণ দেখাচ্ছেন, the accused সি, পি, এমের সঙ্গে সি, পি, আই এবং আর, এস, পির ঝগড়া হল, পুলিশ রিপোর্ট বলছে একজন আর, এস, পির লোককে ধরা হল কেন না, He is a member of the R. S. P.

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** উনি যে পড়ছেন সেটা কিসের থেকে পড়ছেন? ওটা আপনার কাছে আগে দেওয়া উচিত ছিল।

**মিঃ স্পীকার ঃ** উনি যা পড়ছেন তা দেবেন। ওটা সারটিফায়েড কপি বা ট্রু কপি কিনা সেটা দেখা যাবে।

**শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় ঃ** এখানে লেখা আছে, The accused is one of the supporters of R. S. P. Therefore, pray that the accused may kindly be detained. ঝগড়া হল সি, পি, এমের সঙ্গে আর, এস, পি, এবং সি, পি, আইয়ের, কিন্তু ধরা হল আর, এস, পির লোককে, কেন ধরা হল তাকে, যেহেতু সে আর, এস, পির লোক তাই, because he is a member of the R. S. P. আমাকে এটা বহরমপুরের একজন বিশিষ্ট ব্যবহারজীবি পাঠিয়ে দিয়েছেন। অসম্ভব ব্যাপার হচ্ছে। সি, পি, এমের লোককে পুলিশ ধরতে সাহস করছে না। মারপিট চারদিকে চলছে। আমি এখানে একটা বক্তব্য রাখবো বিশেষ করে যদিও আমাদের মাননীয় বন্ধু সি, পি, এম-দের পছন্দ হবে না। তাঁরা বলছেন কিছুই হচ্ছে না, পুলিশ নিষ্ক্রীয় না। আমাদের মতে পুলিশ নিষ্ক্রীয়, অন্য প্রত্যেকটি দলের মতে পুলিশ নিষ্ক্রীয়। এক ভদ্রলোক বক্তৃতা দিয়েছিলেন ২৭শে মার্চ, ১৯৬৭তে বিরোধী পক্ষ থেকে। তিনি সেদিন বলেছিলেন, 'আর পুলিশ যদি এই অবস্থায় কিছু না করে ল এ্যাণ্ড অর্ডার মেনটেন না করে এবং দুবৃত্তদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন না করে তাহলে আমরা আমাদের লোকদের আত্মরক্ষা করতে বলবো এবং তার যে কন্সিকোয়েন্স হবে তার জন্য সরকার দায়ী হবেন।' বক্তব্য জ্যোতি বসু মহাশয়ের ছিল। সেই জ্যোতি বসু মহাশয়কে জানিয়ে দিচ্ছি, বাংলাদেশে সময় এসে যাচ্ছে পুলিশ যদি নিষ্ক্রীয় থাকে, এই রকমভাবে নিষ্ক্রীয় থাকে, মানুষকে সাহায্য করতে না আসে, মানুষ নিজের হাতে ক্ষমতা নেবে, নিয়ে যারা আক্রমণ করবে তাদের প্রতিরোধ করবে। এখন আমাদের অনেক সুবিধা হয়ে গিয়েছে, সুপ্রীম কোর্ট একটা জাজমেন্ট দিয়েছেন। জাজমেন্টটা ১৯শে জানুয়ারী, ১৯৭০ সালে বেরিয়েছে। আমি পরশুদিন জাজমেন্টের কপি পেয়েছি। তাতে চীফ জাস্টিস হিদায়েতুল্লা বলেছেন,—The citizens, as a general rule, are not expected to run away for safety when faced with grave and imminent danger to the person or property as a result of unlawful aggression. The right of private defence serves a social purpose as observed by the Supreme Court more than once—there is nothing more degrading to the human spirit than to run away. এইরকম অবস্থা যদি চলে তাহলে আমরা প্রত্যেক মানুষকে গিয়ে বলব তোমরাও প্রতিরোধ কর। অস্ত্র-শস্ত্র নিয়ে এলে তোমরাও অস্ত্র-শস্ত্র নিয়ে যাও। তাই জ্যোতিবাবুর ১৯৬২ সালের সেই বক্তব্যের কথা স্মরণ করিয়ে দিয়ে তাঁকে বলছি আপনাদেরও প্রস্তুত থাকতে হবে। যুক্তফ্রন্ট যাতে না ভাঙ্গে সেটা আমরা দেখছি।

যুক্তফ্রন্ট যদি ভাঙ্গে আপনাদের সর্বনাশ হবে। দেশের লোক আপনাদের গায়ের চামড়া খুলে নেবে। পুলিশকে নিষ্ক্রীয় ভূমিকা পালন করতে দেবেন না। যুক্তফ্রন্টের ঝগড়াঝাটি সম্বন্ধে কিছু বলব না। এর ভেতরে আমরা নেই। মুখ্যমন্ত্রী সেদিন বলেছিলেন যে স্বামী-স্ত্রীর এই ঝগড়ার মধ্যে কংগ্রেস কেন আসে। কংগ্রেস এতটুকু বুদ্ধিতে সে জানে যে স্বামী-স্ত্রীর ঝগড়ার মধ্যে আসা উচিত নয়। কিন্তু এটা কি করে স্বামী-স্ত্রীর ঝগড়া হয় সেটা আমরা জানতে চাই। এখানে স্বামীই বা কে, আর স্ত্রীই বা কে? ধরে নিতে হবে, মুখ্যমন্ত্রীর স্থান সর্বোচ্চ বলে তিনিই স্বামী। কংগ্রেসে যখন তিনি ছিলেন, তিনি তখন ছিলেন অকৃতদার। কংগ্রেস থেকে বেরিয়ে গিয়ে তিনি সুন্দর হলেন বলে তাঁর ১৬টা স্ত্রী হল। সেই ১৬টা স্ত্রীকে সামলাতে তিনি সব সময় ব্যস্ত। তাঁর পাশে যিনি বসেন তিনি তো একজন দজ্জাল এবং দুর্মুখ স্ত্রী। আর R. S. P.-র মন্ত্রী যিনি তিনি তো ছেলেবেলায় একজন Boxer ছিলেন। এটা স্বামী-স্ত্রীর ঝগড়া নয়, আসলে এটা সতীনে সতীনে ঝগড়া। স্ত্রীর আদেশ যদি স্বামী নাকচ করে দিতে চায় তাহলে কি অবস্থা হয় সেটা সকলেই জানেন। সেই অবস্থার সম্মুখীন হয়েছেন আজ আমাদের মুখ্যমন্ত্রী। মুখ্যমন্ত্রী স্বামী-স্ত্রীর ঝগড়া বলেছিলেন বলে আমি এটা বললাম। এটা আসলে স্বামী-স্ত্রীর ঝগড়া নয়, সতীনে সতীনে ঝগড়া। তাই বলছি এই অবস্থা হলে যুক্তফ্রন্ট ভেঙ্গে যাবে। সর্বশেষে আমি এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned for 20 minutes)

[3-35—3-45 p.m.]

**শ্রীলক্ষ্মী চরণ সেন ঃ** মাননীয় স্পীকার মহাশয়, বাজেট উপস্থাপিত হবার পর দু'দিন আলোচনা হয়েছে।

**শ্রীনারায়ণ নস্কর ঃ** কোনও মিনিষ্টার নেই স্যার।

**মিঃ স্পীকার ঃ** আপনি একটু থামুন, আপনি বলবেন মিনিষ্টারদের জন্য। তাঁরা না থাকলে হবে কেন?

**শ্রীলক্ষ্মী চরণ সেন ঃ** মাননীয় স্পীকার মহাশয়, বাজেট উপস্থাপিত হবার পর আজকে তৃতীয় দিন আলোচনা চলছে। প্রথম দিনে বিরোধী পক্ষ একটা অজুহাত দেখিয়ে বিধানসভা ত্যাগ করে তাঁরা চলে গেলেন। আজকে তাঁরা বলছেন, গতকালকেও বলেছেন। বিরোধী দলের নেতা শ্রীসিদ্ধার্থশংকর রায় এর বক্তৃতা শুনলাম। রাজনৈতিকভাবে যদি মৃত্যু ঘটে তাহলে একটা রাজনৈতিক দলের কত দ্রুত অধঃপতন হয় তা বোঝা গেল। সে যাই হোক আমি যে কথা বলতে চাই তা হল এই যে স্বাধীনতা লাভের পর থেকে কংগ্রেস দলই এতদিন এই রাজ্যের শাসনকার্য পরিচালনা করেছেন, তাঁরা কতখানি জনকল্যাণমূলক কাজ করেছিলেন তা দেশবাসী ভাল করেই জানেন। তাঁদের কাজ ছিল জনস্বার্থ বিরোধী, তার বিরুদ্ধে দেশের মানুষ সংগ্রাম করেছিলেন এবং সেই সংগ্রামের পটভূমিতে জন্ম নিয়েছে যুক্তফ্রন্ট এবং তারা সরকার গঠন করেছেন। কাজেই কংগ্রেস যে নীতি পরিচালনা করতেন তার বিরুদ্ধে সংগ্রাম করে, জনসাধারণই সৃষ্টি করেছেন যুক্তফ্রন্ট। তারাই এই সরকার গঠন করেছেন। কাজেই কংগ্রেসের সঙ্গে যুক্তফ্রন্টের এবং কংগ্রেস সরকারের সঙ্গে যুক্তফ্রন্ট সরকারের যে পার্থক্য তা মৌলিক, এবং কংগ্রেসের সঙ্গে আমাদের যে বিরোধিতা সেই বিরোধিতাও মৌলিক। কিন্তু এর সঙ্গে আর একটা কথা বলা দরকার। অবাঞ্ছিত হলেও, দুঃখজনক হলেও, এটা ঠিক যে যুক্তফ্রন্টের ভিতর মত পার্থক্য আছে, মতবিরোধ বা পার্থক্য রয়েছে। কিন্তু প্রশ্ন এখানে এই যে কংগ্রেসের সঙ্গে আমাদের যে মত পার্থক্য তা মৌলিক, এর সমাধান কংগ্রেসের অবলুপ্তি ছাড়া সম্ভব নয় এবং তা

গণসংগ্রামের মাধ্যমেই একমাত্র সম্ভব। কাজেই কংগ্রেসের বিরুদ্ধে আমাদের যে সংগ্রাম এটা খুব খোলাখুলিভাবেই বলতে চাই, তা বিধানসভার ভিতরে এবং বিধানসভার বাইরে চলবে। চলবে জনসাধারণকে নিয়ে এবং তা তীব্র থেকে তীব্রতর হবে। এই সংগ্রামের ক্ষেত্রে আপোষের কোন প্রশ্ন নেই। কিন্তু যুক্তফ্রন্টের মধ্যে যে পার্থক্য আছে সেটা হল আমরা যে ৩২ দফা কর্মসূচী রচনা করেছি তার বাস্তব প্রয়োগের ক্ষেত্রে মত পার্থক্য। এই মত পার্থক্যের মীমাংসা হবে যুক্তফ্রন্টের ভিতর। কংগ্রেসের সঙ্গে আমাদের বিরোধের মীমাংসা আমরা পৃথক পদ্ধতিতে করতে চাই—সংগ্রামের মাধ্যমে, কিন্তু যুক্তফ্রন্টের ভিতর যে মত পার্থক্য তার মীমাংসা হবে যুক্তফ্রন্টের ভিতরে। সেখানে সম্ভব না হলে যারা যুক্তফ্রন্টের স্রষ্টা সেই জনসাধারণ-এর কাছে আমরা যাব। তারাই বিচার করবেন। কাজেই এই দৃষ্টিভঙ্গীতে আমি বলতে চাই। আপনি দেখেছেন মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যখন বিতর্ক হয় আমরা এই নীতিই গ্রহণ করেছিলাম। আমাদের মত পার্থক্য আমরা বুঝব। কিন্তু কংগ্রেস যা করছে সেই সম্পর্কে আমাদের বক্তব্য জনসাধারণের প্রতিনিধি হিসাবে আমরা উপস্থাপিত করব। আমাদের কর্মসূচীকে বাস্তবে রূপায়িত করবার পথে কি বাধা তাও উল্লেখ করবো। আমরা এই নীতি অবলম্বন করেছিলাম। কিন্তু দুর্ভাগ্যের কথা যে বিধানসভায় আলোচনা করতে গিয়ে যা আমাদের আভ্যন্তরীন ব্যাপার তা বিধানসভায় আলোচ্য বিষয় করা হয়েছে। আমরা সে পথে পা দিই নি। আজও বাজেটের আলোচনা আমরা সেই নীতি অনুযায়ী করতে চাই। কংগ্রেসের নীতি এবং যুক্তফ্রন্টের যে নীতি তার মধ্যে যে পার্থক্য তাও আমি এখানে উপস্থাপিত করতে চাই। আমি বাজেটকে সমর্থন করে প্রথমত এই কথা বলতে চাই যে বাজেট একটি রাজ্যের নিছক আয় এবং ব্যয়ের হিসাব বলে আমি মনে করি না। বাজেটের মাধ্যমে সরকারের একটি দৃষ্টিভঙ্গী এবং নীতির প্রতিফলন হয়। কংগ্রেস সরকার এতদিন যে বাজেট পেশ করতেন তা তাঁরা ধনতন্ত্র বিকাশের যে নীতি গ্রহণ করেছিল সেই নীতির সঙ্গে সংহতি রেখেই তারা তাদের বাজেট পেশ করতেন। স্বাভাবিকভাবেই সেই বাজেট ছিল সাধারণ মানুষের বিরুদ্ধে। শ্রমিক কৃষকদের স্বার্থের বিরুদ্ধে। সেই বাজেট কায়েমী স্বার্থকে রক্ষা করতো। এ আমরা দেখেছি। প্রত্যেক বছরই সেই একই নীতি তাদের বাজেটে প্রকাশ পেত। আমাদের যুক্তফ্রন্ট কংগ্রেসের সেই নীতির বিরুদ্ধেই সংগ্রাম করছে। আজকে দেশের জনজীবনে যে বিভিন্ন সমস্যা যা প্রতিদিন গভীর থেকে গভীরতর হচ্ছে তার অন্যতম প্রধান কারণ বর্তমান সমাজ ব্যবস্থার মধ্যে নিহিত রয়েছে। কাজেই জনজীবনের সমস্যাগুলির যদি সু-সমাধান অথবা স্থায়ী সমাধান করতে হয় তাহলে বর্তমান সমাজ ব্যবস্থার পরিবর্তন ব্যতীত তা সম্ভব নয়। আমরা যুক্তফ্রন্টের কর্মসূচীতে একথা খুব খোলাখুলিভাবে বলেছি যে ধনতন্ত্র বিকাশের মাধ্যমে জনসাধারণের কোন সমস্যার সমাধান হতে পারে না, বিকল্প পথে সমাজতন্ত্রের পথেই আমাদের যেতে হবে এবং সেই পথে যাওয়ার, সমাজতান্ত্রিক ব্যবস্থা গড়ে তোলার পথে অগ্রসর হবার প্রাথমিক ধাপ হিসাবে আমরা ৩২ দফা কর্ম্মসূচী গ্রহণ করেছি। কাজেই আমাদের যে দৃষ্টিভঙ্গী তা প্রতিফলিত হয়েছে ৩২ দফা কর্মসূচীর মাধ্যমে। আর সেই ৩২ দফা কর্মসূচীর প্রতিফলন আমরা দেখতে পাই আমাদের বাজেটের মধ্যে। নিশ্চয়ই আমরা আমাদের নীতি বাস্তবে রূপায়িত করবার দিকে অগ্রসর হব। কংগ্রেসের বাজেট এবং আমাদের বাজেটের ভেতর পার্থক্য এখানে। বাজেটে এই দৃষ্টিভঙ্গী প্রকাশ পেয়েছে যে কোন্ কোন্ কাজগুলি আমরা কিভাবে করতে চাই। নীট ফল দেখুন সেখানে বলা হয়েছে ৪০ কোটি ৫৭ লক্ষ টাকা এবছর ঘাটতি হবে। তার মধ্যে ২৫ কোটি ৬ লক্ষ টাকা আগের বছরের ঘাটতি এবং এ বছর প্রকৃত ঘাটতি হল ১৫ কোটি ৫১ লক্ষ টাকা। একুনে ৪০ কোটি ৫৭ লক্ষ টাকা।

[3-45—3-55 p.m. ]

প্রশ্ন উঠেছে বাজেট ঘাটতি। অতএব রাজ্য দেউলিয়া হয়ে গেছে। এইরূপ অনেক কথা অনেকে বলছেন। আমরা জানি কেন্দ্রীয় সরকারের বাজেট গত বছর ঘাটতি বাজেট ছিল। এবিষয়

তাঁরা কী বলবেন? আসামের বাজেটের ব্যাপারে তাঁরা কী বলবেন? হরিয়ানার বাজেটের কথা—যা আজকে প্রকাশিত হয়েছে—১২ কোটি টাকা ঘাটতি। এ সম্পর্কেই বা তাঁরা কী বলবেন? কাজেই বাজেট যদি ঘাটতি হয়, তাহলে রাজ্য দেউলিয়া হবে, আর যদি বাজেট উদ্বৃত্ত হয়, তাহলে রাজ্যের অবস্থা ভাল হলো, একথা যাঁরা ভাবেন, আমি বলবো, তাঁরা মূর্খের স্বর্গে বাস করছেন বা জনসাধারণকে ইচ্ছে করে ধোঁকা দিচ্ছেন। বাজেট ঘাটতি হলে খারাপ, আর উদ্বৃত্ত হলে ভাল এ যুক্তি ঠিক নয়। কথা হচ্ছে—রাজ্যের যে সকল সমস্যা আছে তা কিভাবে সমাধান হবে, রাজ্যের যে আয় হচ্ছে তা কিভাবে বন্টন হবে? কোন্ দিকে গুরুত্ব দেওয়া হবে? সর্বোপরি জনসাধারণের কল্যাণ—তার দ্বারা হবে কি হবে না। সেটাই হচ্ছে মূল বিচার্য বিষয়। যা জনসাধারণের একান্ত প্রয়োজন এবং আমাদের যে ৩২ দফা কর্মসূচী আছে তাকে বাস্তবে রূপায়িত করবার জন্য এই প্রথম পদক্ষেপ। তার জন্য এই বাজেটে কিছু কিছু নতুন কাজ করবার কথা বলা হয়েছে। যার জন্য এই ঘাটতি হয়েছে। এটা জনকল্যাণের জন্যই করা হয়েছে।

দ্বিতীয় কথা হচ্ছে আমাদের মূল উদ্দেশ্য কী? সেটা আমাদের সিদ্ধার্থবাবুরা বার বার এড়িয়ে যান। যুক্তি যদি নাও থাকে, তবু লাল মলাট, নীল মলাটের বই খুলে হাইকোর্ট ও সুপ্রীম কোর্টের রায় দেখানো ছাড়া আর উপায় থাকে না। টাটা বিড়লা তথা ধনিকশ্রেণীর, পুঁজিপতিশ্রেণীর কায়েমী স্বার্থকে রক্ষা করবার জন্য যে সংবিধান রচিত হয়েছে। সেই সংবিধানের দোহাই দিয়ে গণতান্ত্রিক শক্তিকে আবদ্ধ করে রাখা যায় না চিরকাল। তাই যখনই জনসাধারণের গণতান্ত্রিক আন্দোলন এগিয়ে যায়, তখনই কংগ্রেস থেকে চীৎকার শোনা যায়। প্রশ্ন হচ্ছে বাজেট বক্তৃতায় অর্থ-মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী খুব দৃঢ়তার সঙ্গে একটা কথা উল্লেখ করেছেন, তার জবাব এঁরা কেউ দিচ্ছেন না—বাংলাদেশে বহুবিধ সমস্যা আছে। আমরা চাচ্ছি তার সমাধান করতে, কিন্তু অর্থাভাবে সম্ভব হচ্ছে না। যদিও এগুলো করা একান্ত প্রয়োজন। বিহারে ১৯৯ কোটি টাকা উদ্বৃত্ত করেছে, গুজরাটে করেছে, হরিয়ানা করেছে, পাঞ্জাব করেছে, মধ্যপ্রদেশ করেছে, উত্তরপ্রদেশ করেছে। যেখানে দরাজ হাতে ওঁরা টাকা দিচ্ছেন—যেখানে প্রয়োজন মানুষের স্বার্থে অর্থব্যয় করা সেখানে কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন না। কেন্দ্রীয় সরকার তার ক্ষমতা রাজনৈতিক ঘুঁটি হিসেবে ব্যবহার করে যাচ্ছেন, এর যথেষ্ট প্রমাণ রয়েছে। মিঃ স্পীকার স্যার, এটা শুধু আমার কথা নয়, দেশের অবস্থা বিবেচনা করে অনেকে অনেক সময় অনেক কথা বলতে বাধ্য হয়। যুক্তফ্রন্ট সরকারের নিযুক্ত লোক নয়—কেন্দ্রীয় সরকারের এবং রাষ্ট্রপতি নিয়োজিত আমাদের মহামান্য রাজ্যপাল। তিনি তো ওদের লোক। তিনি বলেছেন গত ২৬শে জানুয়ারী রিপাব্লিক ডে উপলক্ষ্যে—"এই প্রসঙ্গে আমি পশ্চিমবাংলার নিজস্ব ও বিশেষ কতকগুলি সমস্যার বিষয়ে আপনাদের দৃষ্টি আকর্ষণ করবো। একদিন এখানেই এক বিদেশী সাম্রাজ্যবাদ গড়ে উঠেছিল এক নিষ্ঠুর বঞ্চনার ভিতর দিয়ে। এখন বিদেশী শাসনের অবসান হয়েছে, কিন্তু প্রবঞ্চনার পারম্পরিক ধারা এখনো চলে আসছে। এত দুঃখ কষ্ট, এত অপরিচ্ছন্নতা, ধনী ও দরিদ্রের এত প্রকট ব্যবধান এবং প্রাচুর্যের মধ্যে এত অভাব পশ্চিমবাংলায় যত দেখা যায়—, তেমন ভারতের আর কোথাও নয়।" এঁরা কী বলবেন এর জবাবে? তিনি বলেছেন—"আজ বাংলার মানুষ সমগ্র দেশের জন্য সর্বাধিক শিল্পজাত দ্রব্য উৎপাদন করে, কিন্তু জাতীয় সম্পদের ভাগ থেকে হাতে পায় রুটির ক্ষুদ্র কণামাত্র। আমি নিশ্চয়ই প্রশ্ন করতে চাই—আর কতদিন বাংলাদেশ ভারতবর্ষের দুয়ো মেয়ে, সিণ্ডারেলা হয়ে থাকবে?" এতো রাজ্যপাল বলেছেন! এ সম্বন্ধে কিছু বলবেন আমাদের সিদ্ধার্থবাবুরা, সিণ্ডিকেট, ইণ্ডিকেট এবং মধ্যপন্থী নেপালবাবুরা? বাংলাদেশের কৃষক শ্রমিক তাঁদের কর্মে ও ঘর্মে যে সম্পদ তৈরী হচ্ছে, তার যে ক্ষুদ্র কণাটুকু বাংলাদেশের স্বার্থে বাংলাদেশের উন্নয়নের জন্য একান্ত প্রয়োজন, তাও কেন্দ্রীয় সরকার আমাদের দিচ্ছেন না। কেন? কাজেই আজকে এই

ঘাটতি বাজেটকে পূরণ করবে? কালকে আমাদের মাননীয় সদস্য যামিনী সাহা বলেছেন যে বেশী বেশী জমিতে পাট উৎপন্ন করে বাংলাদেশ গোটা দেশের স্বার্থে কাজ করছে, শিল্পজাত দ্রব্য বেশী তৈরী হয় এবং তা থেকে কেন্দ্রীয় সরকার আয় করছেন—বহু কোটি টাকা। অথচ সবচেয়ে বেশী বঞ্চনা, লাঞ্ছনা, অবহেলা বাংলার ভাগ্যে। যখন মানুষের বিভিন্ন সমস্যার সমাধান করার জন্ম অগ্রসর হতে যায় তখনই কেন্দ্রীয় সরকার বাধা দেন এবং বৈষম্যমূলক আচরণ করেন। সেইজন্ত এই বাজেটে এই কথা বলা হয়েছে এবং আমাদের ৩২ দফা কর্মসূচীতেও বলা হয়েছে যে বাংলার সমস্যার যদি সমাধান করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারকে এগিয়ে আসতে হবে এবং তারা যদি এগিয়ে না আসেন তাহলে বাংলার জনসাধারণ-এর এটাই হবে সবচেয়ে বড় এবং প্রধান কাজ যাতে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে সংগ্রাম করে তাদের বাধ্য করা যায় বাংলার প্রয়োজনীয় অর্থ এবং সাহায্য। একথা মনে রাখা দরকার যে পশ্চিমবাংলার সামান্য আয় দিয়ে পশ্চিমবাংলার এত সমস্যার সমাধান করা যায় না। তাই বাংলাদেশের সমস্যা সমাধানের দায়িত্ব কেন্দ্রীয় সরকার যদি গ্রহণ না করেন তাহলে এই কাজ করা সম্ভবপর নয়। কিন্তু সিদ্ধার্থবাবুরা মানুষের দৃষ্টি অন্যদিকে সরিয়ে আনবার জন্য নানাকথা এখানে বলেন। মিঃ স্পীকার স্যার, ওঁরা বলেছেন "কিছু খাতে বেশী ব্যয় করছেন এবং কিছু খাতে কম ব্যয় করছেন—কিসে ব্যয় কমানো হচ্ছে আর কিসে ব্যয় বাড়ানো হচ্ছে, কোনটা ভাল হবে কোনটা মন্দ হবে এ বোঝার উপায় নেই।" এ কথা পরিষ্কারভাবে লিখে দেয়া হয়েছে যে আমাদের শিক্ষা, জনস্বাস্থ্য, সেচ, পরিবহণ প্রভৃতি খাতে বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে। এইসব ব্যাপারে তো ওঁরা কিছু বলেন না। ওঁরা নিজেদের কথা বলার জন্য যতটুকু উল্লেখ করা প্রয়োজন সেইটুকুই উল্লেখ করেন এবং মূল বাজেটের সুরকে গোপন করে তাকে বিকৃত করার চেষ্টা করেন। আজকে এখানে ঘাটতি বাজেট বলে বলা হচ্ছে—আমি বলব দিল্লীতে যে রেল বাজেট পেশ করা হয়েছে তাতে জনসাধারণের উপর প্রচুর চাপ এসেছে—এই যে ভাড়া বৃদ্ধি এবং মালের মাশুল বৃদ্ধি করা হয়েছে এতে জনসাধারণের উপর চাপ অনেকখানি বাড়ানো হয়েছে, ৫ কিলো মিটারের জন্ম ১·১০ পয়সা ভাড়া বেড়েছে, মালেরও ভাড়া বাড়ানো হয়েছে। এরপরও এই ঘাটতির কথা বলতে ওঁদের লজ্জা করে না। মাত্র এক বছর পার হয়েছে, এর মধ্যে আমরা যে কাজ করেছি তা বিস্তারিত আমাদের মাননীয় মন্ত্রীমহাশয় কালকে প্রকাশ্যভাবে জনসাধারণের সামনে হাজির করেছেন। জনসাধারণই বিচার করবেন যে কাজের কথা আমরা বলেছিলাম সেই কাজ আমরা করতে পেরেছি কি না এবং করতে পারছি কি না। এ কথা বলা একান্ত দরকার যে সরকারী কর্মচারী, স্কুল, কলেজের মাষ্টার মশাইদের, পৌরসভার কর্মচারীদের বেতন বৃদ্ধি করা হয়েছে, কৃষকদের ৩ একর পর্যন্ত জমির খাজনা মুকুব করা হয়েছে, বাস্তুভিটা যাদের নেই তাদের তা দেবার ব্যবস্থা করা হচ্ছে, কলকাতা এবং হাওড়ায় ঠিকা প্রজাদের স্থায়ী বসবাসের অধিকারের ব্যবস্থা করা হয়েছে, কৃষকরা ৫০-৬০ লক্ষ মণ ধান বেশী উৎপাদন করতে পেরেছে যেহেতু তারা ৯-১০ লক্ষ বিঘা জমি দখল করে চাষ করেছে, শ্রমিকদের ঐতিহাসিক আন্দোলনের ফলে চটকল, সূতাকল, চা-বাগিচা এবং ইঞ্জিনিয়ারীং প্রভৃতি বিভিন্ন শিল্পীর শ্রমিকদের দাবী আদায় হয়েছে। এ সাফল্যও ঐতিহাসিক। তাই পুঁজিপতি ও জমিদারের প্রতিনিধি হিসাবে ওঁরা আইন শৃঙ্খলার কথা তুলছেন। এখানে অনেকেই বলেছেন—পুলিশের খাতে কেন বরাদ্দ বাড়ানো হয়েছে। ষ্টেট বলতে আমরা বুঝি নিপীড়নের যন্ত্র। শোষকের যন্ত্র। এখানে থাকে, আইনসভা থাকে পুলিশ বা সশস্ত্রবাহিনী, বিচার বিভাগ ও জেলখানা। এখানে কেবলমাত্র আমরা আইনসভার সংখ্যাগরিষ্ঠ। তা সত্ত্বেও আমরা যুক্তফ্রন্ট সরকার গঠন করেছিলাম। যাতে এই হাতিয়ার নিয়ে আমরা গণ-আন্দোলনকে জোরদার করতে পারি।

[3-55—4-05-p.m.]

আমাদের এ বিশ্বাস ছিল যে এই হাতিয়ার নিয়ে আমরা গণ আন্দোলন জোরদার করতে পারব। তাই আজকে সিপাহী কর্মচারী যারা আছেন তাদের মাইনে কমানোর কথা আসে না।

আমাদের লক্ষ্য হচ্ছে গণ আন্দোলন এবং সরকারী প্রচেষ্টার মাধ্যমে পুলিশ যাতে সাধারণভাবে কায়েমী স্বার্থের পক্ষে না যায় এবং গণতান্ত্রিক শক্তির পক্ষে থাকে তার জন্য প্রচেষ্টা চালান। অনেকে খুন-খারাপির কথা বলেছেন, আমি বেশি কথা বলতে চাই না। কিন্তু খুব নিরুপায়। আমাকে কিছু কথা বলতেই হবে।—আমি গত ৮ মাসের হিসাব দিচ্ছি। গত অক্টোবর পর্যন্ত আমার পার্টির ২৪-পরগণায় ৯ জন মারা গেছে, বর্ধমানে ৭ জন, জলপাইগুড়িতে ৭ জন, কোচবিহারে ২ জন, পশ্চিমদিনাজপুরে ২ জন, নদীয়ায় ১ জন. বীরভূমে ১ জন, মেদিনীপুরে ১ জন, কলকাতায় ২ জন এই মোট ৩২ জন কমরেড মারা গেছে। কিন্তু আমি বলতে চাই ২৪-পরগণার হাসনাবাদের বীরেন দাস, সোনারপুরের আশুতোষ মণ্ডল, ভলেয়ারের আসমত আলি মোল্লা, হাড়োয়ার ছাত্র রবীন্দ্রনাথ সরকার, সাকেম মোল্লা, জয়নগরের আবু জাফর লস্কর, নৈহাটির ছাত্র নরেন লাহিড়ী, মিনাখার ধুতুরদহ এলাকার ভোলানাথ মণ্ডল, হাসনাবাদের তারাপদ মালিক এরা মারা গেছে। না কি, এরা মরে নি? নেপালবাবুরা তো এদের মেরেছেন ওরা আবার লম্বা লম্বা কথা বলেন। তাছাড়া দুর্গাপুরের অনাথ বন্ধু দাশ, চৈতন্যপুরের পাঁচকড়ি মাঝি, বনমালী কুশমেট, এথোরার গজেন তরফদার, হরিপুরের রামমিলন কাহার, রানী কোলিয়ারীর সোরাব মিঞা, শ্রীপুরের আবদুস হালিম এরাও তো মারা গেছেন। এমনি করে ৩২ জনের উপর লোক মারা গেছে। আজকে যখন গণ আন্দোলনের জোয়ার বইছে, মানুষ যখন বুঝছে তখন মানুষকে বিভ্রান্ত করবার জন্য কংগ্রেস দল ষড়যন্ত্র করছেন এবং যুক্তফ্রন্টের ভিতর যাতে ষড়যন্ত্র করতে পারে সেই উদ্দেশ্য নিয়ে অগ্রসর হয়েছেন। সিদ্ধার্থবাবু বললেন বাহিরে গেলে পিঠের চামড়া তুলে নেবে। কিন্তু আমি বলি সিদ্ধার্থবাবুকে টালিগঞ্জ, রায়না ও মেদিনীপুরে আপনাদের কি পিঠের চামড়া ছিল? বসিরহাটেও কি হবে দেখা যাবে। কোথায় পিঠের চামড়া। সেখানেই তো পরীক্ষা হচ্ছে। তাই মিঃ স্পীকার স্যার, আমি এই কথা বলতে চাই যে আমাদের ৩২ দফা কর্মসূচী রচিত হয়েছে সেই ৩২ দফা কর্মসূচী নিয়েই আমরা অগ্রসর হবার চেষ্টা করছি। তার ভিতর যদি দুর্বলতা, ত্রুটি কিছু থাকে তা আমাদের ব্যাপার, কিন্তু কংগ্রেসের সঙ্গে আমাদের মৌলিক পার্থক্য আছে। কায়েমী স্বার্থ যারা দেখে তাদের বিরুদ্ধে এই বাজেট। তাই আজ কেন্দ্রের বিরুদ্ধে আমাদের সংগ্রাম যাতে প্রয়োজনীয় টাকা আমরা পাই। জনকল্যাণমূলক যে সকল কাজ তা এই ৩২ দফার মধ্যেই প্রতিফলিত হয়েছে এবং তারই প্রতিফলন এই বাজেটের ভিতর এসে পড়েছে। তাই আমি এই বাজেটকে সমর্থন করি। যদিও কিছু দুর্বলতা ছিল বন্ধ কারখানা খুলে শ্রমিকদের স্বার্থ কিভাবে রক্ষা করবো, বেকারদের কর্মসংস্থানের ব্যবস্থা করে তাদের স্বার্থ কিভাবে রক্ষা করবো, শিক্ষার সুযোগ অষ্টম শ্রেণী পর্যন্ত বিনামূল্যে বাড়িয়ে কিভাবে দেব ইত্যাদি বিষয় বা কাজের ক্ষেত্রে অসুবিধা কি সেগুলি থাকলে ভাল হত যাতে করে আমরা ঐগুলি ভালভাবে বাস্তবে রূপায়িত করতে পারি। এই সম্পর্কে আমরা আলোচনা করবো, কিন্তু কংগ্রেসের এই সম্পর্কে বলার কিছু নেই। তাই আমি এই বাজেটকে সমর্থন করে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিজয় সিং নাহার**ঃ মাননীয় স্পীকার মহাশয়, তিন দিন ধরে বাজেট সম্বন্ধে আলোচনাকালে এখানে বিভিন্ন বক্তা বিভিন্নভাবে তাঁদের বক্তব্য রেখেছেন। আমিও চেষ্টা করছিলাম বাজেটের ভেতর থেকে দেখবার যে নতুন কি আছে। যুক্তফ্রন্ট ১ বছর শাসন করলো, এই বাজেটের মধ্যে নিশ্চয় ইঙ্গিত পাবো যে বাংলাদেশের মঙ্গল বা কল্যাণের কথা কিছু কিছু থাকবে যাতে জনসাধারণ উদ্দিপনা পাবে। কিন্তু স্যার, খুঁজে খুঁজে দেখে আমার কেবল একটিমাত্রই ধারণা হয়েছে যে বাজেটে কিছুই নেই, এটা প্রানহীন বাজেট, এতে নতুন কোন কথা বলা নেই। আমি স্যার, কংগ্রেস আমলের বাজেটের সংগে মেলাচ্ছিলাম, তাতে দেখলাম, কংগ্রেস আমলে বাজেট যে রকমভাবে তৈরী হত ঠিক সেইরকমভাবে রয়েছে, নতুন কোন কথা বা নতুন কোন পরিচয় এই বাজেটের মধ্যে নেই।

বরং প্রতিটি স্তরে আমরা দেখতে পেয়েছি কতকগুলি বাজে খরচ বাড়িয়ে জনকল্যাণের জন্য খরচ প্রতিটি স্তরে কমিয়ে দেওয়া হয়েছে। স্যার, যুক্তফ্রন্টের ৩২ দফার কথা আপনিও শুনেছেন, আমি বাজেটের মধ্যে সেই দফাটিকে খুঁজছিলাম যেটি এঁরা আগামী বছরে বাংলাদেশের মানুষের জন্য কাজে রূপ দেবেন কিন্তু স্যার, দেখতে পেলাম না, এই দফার রফাই কেবল দেখতে পেয়েছি আর কিছুই পাচ্ছি না। স্যার, আপনি জানেন, ৩২ দফার মধ্যে সবচেয়ে বড় ছিল কর্মসংস্থান করে দেওয়ার কথা। বিভিন্ন রকম স্তরে উন্নতি করবো ইত্যাদি নানা রকম কথা ছিল। আমি সেই কর্ম সংস্থানের কথাই জিজ্ঞাসা করবো। স্যার, আপনি বাজেট দেখেছেন, আপনি একটা এলাকা থেকে নির্বাচিত হন, আপনার বহু কর্মী আছে, আপনার ওখানে বহু যুবক আছে যারা কাজ খোঁজে, রোজগার করতে চায়, যারা বেকার হয়ে আছে, এই সমস্ত লোককে কাজ দেওয়ার কথা ইতিপূর্বে নির্বাচনের আগে ৩২ দফায় নানারকমভাবে বলা হয়েছিল। তাদের প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল রোজগার করতে না পার তোমাদের জন্য কিছু না কিছু সরকারের তরফ থেকে ব্যবস্থা করে দেব। কিন্তু স্যার, এই বাজেটের মধ্যে তার কিছুই দেখতে পেলাম না। বাংলাদেশের মানুষ বা বাংলাদেশের যুবকরা কাজ করতে চায়, তারা রোজগার করতে চায় দলবাজী করে লুটতরাজ করে বা গুণ্ডামি করে বাংলাদেশের মানুষকে লুটেরা করা হোক এটা তারা চায় না। এটা সাময়িক, এটা শেষ হয়ে যাবে। স্যার, এই সমস্ত হচ্ছে বলে আপনি রোজ এই বিধানসভা ভবনে শুনতে পান বিভিন্ন শরিকদলের মারামারির কথা বিভিন্ন বক্তার কাছ থেকে। আজই স্যার, সরকারপক্ষের শ্রীলক্ষী সেন মহাশয় ফিরিস্তি দিলেন যে কমিউনিষ্ট পার্টির এত লোক মারা গিয়েছে। আমার জিজ্ঞাস্য, কেন মারা যাবে? এর ব্যবস্থা কি হবে? আমরা এইসবের ব্যবস্থার কিছুই দেখতে পাচ্ছি না। সব পার্টিই বলছেন তাঁদের লোক মারা যাচ্ছে, এ পার্টি বলছেন ও পার্টি মারছে, ওঁরা বলছেন এঁরা মারছেন এই হচ্ছে অবস্থা। আর এইভাবেই বাংলাদেশকে এঁরা অরাজকতার দিকে নিয়ে যাচ্ছেন। রোজগারের ব্যবস্থা বা বাঁচার ব্যবস্থার দিকে এঁদের কোন কাজ আমরা দেখতে পাচ্ছি না। স্যার, এঁরা 'ইন ক্লাবের' কথা বলেন। নিশ্চয় বাংলাদেশের তরুন কর্মী, শ্রমিক যাতে আরো বেশী রোজগার করতে পারে তার ব্যবস্থা করতে হবে ক্ষুদ্র শিল্পের মাধ্যমে, গ্রামের শিল্পের মাধ্যমে, মেহনতী রোজগারের মাধ্যমে—দয়াদাক্ষিণ্য নয়, ভিক্ষা করে নয়—বড় কলকারখানা হচ্ছে না বলে তারা চাকরি পাচ্ছে না অতএব লুট কর, বন্ধ কর, ষ্ট্রাইক কর— এ সবের ভেতর দিয়ে নয়, কটা কারখানা করে কটা মানুষকে কাজ দেবেন যেখানে বাংলাদেশের ৪ কোটি মানুষ আছে, সেটা সম্ভব নয় যদি স্বেচ্ছাপ্রণোদিত হয়ে রোজগার করতে না পারে তাহলে কোন কিছুই সম্ভবপর হবে না। স্যার, আমরা আশা করেছিলাম যুক্তফ্রন্ট দলরা যে সমস্ত বৈপ্লবিক ঘোষণা গত ২০ বছর ধরে করেছেন তাতে তাঁরা নিশ্চয়ই নতুন পথ নেবেন কিন্তু দেখলাম গত এক বছরে তাঁরা পরস্পরের মধ্যে মারামারি কাটাকাটি করে চিন্তা করবার ক্ষমতাটুকুও হারিয়ে ফেলেছেন। একজন মন্ত্রী যদি আর একজন মন্ত্রীকে বলেন গালে চড় দেব ইত্যাদি তাহলে তাঁদের কাছ থেকে আর কি আশা করা যেতে পারে চিৎকার ছাড়া? তাই স্যার, বলি জমির উন্নয়নের কথা বলে যাঁরা জোতদারের বিরুদ্ধে শ্রমিক, কৃষকদের লেলিয়ে দেন তাঁরা যে রীতিনীতিতে ভূমি সংস্কারের কথা বলছেন তাতে প্রকৃত কিছুই পাচ্ছি না। কংগ্রেস ১৯৩০ সালে করাচি কংগ্রেস থেকে সুরু করে আবাদী ভুবনেশ্বরে যে কথা বলেছে তার থেকে এক ইঞ্চিও এদিক ওদিক আপনারা করতে পারেন নি। তাকে রূপ দেবার চেষ্টা কংগ্রেসই করেছিল এবং সেটা শান্তিপূর্ণ উপায়েই করেছিল। রাজা মহারাজা থেকে আরম্ভ করে জমিদারদের যেমন সরিয়েছে—সেখানে বীরেন রায় মহাশয়ের জমিদারী নেওয়া হয়েছিল তাঁকে হত্যা করে নয়, কমিউনিষ্টদের হাতে হলে সেখানে বীরেন রায় মহাশয়ের বাড়ীর কেউ জীবিত থাকতেন না, কংগ্রেস সেটা করেছিল আর তার জোরেই আজকে ওঁরা চিৎকার করছেন। উনি বাড়ীর জন্য টাকা পেয়েছেন আর সেইজন্যই এখানে

চৎকার করছেন, বীরেনবাবু একটু চুপ করলে ভালো হয়। আমাদের দেশের লোক, আমার ছোট ভাই সেজন্য ওঁকে এই কথা বললাম।

4-05—4-15 p.m.]

স্যার, কংগ্রেস আমলে শান্তিপূর্ণভাবে বিপ্লবের মধ্যে দিয়ে বাংলাদেশ তৈরী হয়েছিল এই ভূমি সংস্কারের মধ্যে দিয়ে। এঁরা জমির সিলিং'ও কমাতে পারেন নি এবং জমি বণ্টন কিভাবে করেছেন —জমিদারী প্রথায় যে জমিটা নিয়ে নেওয়া হয়েছে সরকারের আইনের মাধ্যমে এবং কংগ্রেস আমলে বহু জমি বহু জায়গায় উদ্ধার যেখানে করা হয়েছে, এঁরা তার খানিকটা অংশ বিতরণ করে বাহাদুরী নেবার চেষ্টা করছেন। কি ভাবে, না, আমরা কতকগুলি লুঠেরা তৈরী করে দিলাম। জমি চাষ করছে কে ? না, ২ বিঘা, ৪ বিঘা, ১০ বিঘা জমির মালিক, সে নিজের জমি চাষ করছে, তার সংসার চালাবে, তার ছেলেরা পড়ে, তাঁর স্ত্রীর অসুখ করে, তার বাড়ীর সংসারের খরচ আছে। দলের লোককে দিয়ে লালঝাণ্ডা লাগিয়ে বীরেন রায়ের জমি অধিকার করে নেওয়া হয় তাহলে বীরেন রায়ের বুলি বন্ধ হয়ে যাবে। তারা এইভাবে এই দেশকে অরাজকতার মধ্য দিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন। কংগ্রেস শান্তিপূর্ণ উপায়ে বৈপ্লবিক নীতি নিয়ে প্রতিটি জায়গায় বাংলাদেশে এবং ভারতবর্ষে নূতন বিপ্লবের সূচনা করেছিলো। এটা বন্ধ করে বিদেশী কথা নিয়ে এসে পরস্পর বিরোধী দাংগা করে এখনকার শান্তি নষ্ট করে দিচ্ছে। এরা একটুও এগোতে পারে নি, কোন ভূমি সংস্কার হয় নি আজকে এখানে দেখলাম, এই যুক্তফ্রন্ট সরকারের এক বছর হয়েছে, তার মন্ত্রীরা বললেন যে, অনেক কাজ করেছেন। তার মধ্যে একটা জিনিষ দেখলাম—আজকে একটা ঘটনার কথা বলি স্যার, সেটা হচ্ছে যে জিনিষের মূল্য আমরা বাড়াতে দেয়নি অথচ আজকে প্রশ্নোত্তরের সময় শুনলাম যে মাছের দাম বেড়েছে, তরকারীর দাম বেড়েছে এবং জিনিষের দাম বাড়ছে অথচ একটা বিভ্রান্তকারী, ভুঁয়ো অসত্য ভাষণ আজকে যুক্তফ্রন্টের মন্ত্রীরা জনসাধারণের কাছে দিয়ে বললেন যে, এই বছরে আমরা অনেক ভাল কাজ করেছি। ভাল কাজ কিছু করেন নি। ভাল কাজ যদি করতেন, মঙ্গলের কাজ যদি করতেন তাহলে একথা বিরোধী পক্ষের হলেও বলতে পারি যে, কংগ্রেস পক্ষ থেকে আমরা তার পূর্ণ সমর্থন জানাতাম। বাংলাদেশের মানুষের যদি সুযোগ সুবিধা হয় তাহলে নিশ্চয়ই সমর্থন জানাতাম। এরা কি করেছেন, দলের সুযোগ সুবিধার জন্য বাজেট তৈরী করা হয়েছে এবং তার ব্যবস্থা চলছে এবং যুক্তফ্রন্ট সরকার সেই কাজগুলি করে যাচ্ছেন। মন্ত্রীদের মাইনে সম্পর্কে সিদ্ধার্থবাবু বলেছেন, যেখানে কংগ্রেস আমলে ১০ লক্ষ ৫৬ হাজার টাকা ১৯৬৬-৬৭তে খরচ হয়েছে সেখানে এরা এসে ১৯৬৯-৭০তে প্রথমে বাজেট করেছিলেন ১৩ লক্ষ ৬৭ হাজার টাকা এবং সেই বছরেই তাদের রিভাইসড্ করতে হল ১৫ লক্ষ ৭৬ হাজার টাকা এবং আগামী বছরের জন্য তাকে বাড়িয়ে ১৬ লক্ষ ৭ হাজার টাকা করেছেন এই বাজেটে মন্ত্রীদের সুযোগসুবিধার জন্য। যাই হোক, আমি বিস্তারিত বলতে চাই না কারণ সিদ্ধার্থবাবু আগে বলেছেন। স্যার, আমার সময় বেশী নেই, আমি একটি দৃষ্টান্ত আপনার সামনে রাখবো। দুইদিন আগে এখানে একটা জনসভা হয়। প্রতিদিন দেখছেন যে বাইরে থেকে লোক নিয়ে এসে নানা রকম জনসভা হয়। এরা দলের কাজে কি করে সরকারী সুবিধা নেন তার একটা ছোট্ট দৃষ্টান্ত আপনার কাছে রাখছি। আর, এস, পি'র একটা সভা ছিলো। আমি যাচ্ছিলাম। আমার গাড়ীটা আটকে গেলো। আর একটি গাড়ী আসছে সেখান দিয়ে, সেই গাড়ীটার নম্বর হচ্ছে ডব্লিউ, বি, জে, ১২০০। গাড়ীটি দেখলাম হেল্থ ডিপার্টমেন্টের গাড়ী। তাতে আবার একটা ইনসিগনিয়া আছে, ইউনিসেফ। সেই গাড়ীটা হেল্থ ডিপার্টমেন্টের গাড়ী। তাতে ব্যাজ পরে আমাদের এম, এল, এ'রা ছিলেন ও আরো কয়েকজন কর্মীও ছিলেন। তারা সভা করতে যাচ্ছিলেন ; আমি নম্বর দিলাম আপনি খোঁজ করে দেখবেন যে দলের স্বার্থের জন্য সরকারী জিনিষ কিভাবে এরা ব্যবহার করেন। এটা আমি একটা মাত্র ইনসট্যান্স দিলাম, আমার কাছে আরো অনেক দৃষ্টান্ত আছে আমি দিতে পারি।

স্যার, সরকারী জিনিষ, সরকারী কাজ, সরকারী ব্যবস্থাকে এরা কিভাবে দলের স্বার্থে ব্যবহার করে আমাদের দেশের মঙ্গলকে, দেশের অগ্রগতিকে ব্যাহত করছে।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। উনি গাড়ীর নম্বর দিয়েছেন। গাড়ীর নম্বর অতি সহজে অফিসে গেলে পাওয়া যায়। উনি বলেছেন যে এম, এল, এ ছিলেন এবং আরো কয়েকজন ছিলেন। উনি দয়া করে তাদের নামগুলি বলবেন কারণ তা না হলে লিপিবদ্ধ করা হচ্ছে সেই জিনিষগুলি কাজেই এম, এল, এ'র নামগুলি বলবেন।

**মিঃ স্পীকার ঃ** আপনি কি বলতে পারেন এদের নাম তবে বলে ফেলুন।

**শ্রীবিজয় সিং নাহার ঃ** স্যার, আমি নিজে দেখেছি বেষ্টারভিচ ছিলেন এবং আরো কয়েকজন ছিলেন। তবে আমি সেটা নিয়ে আলোচনা করতে চাই না, আমি শুধু ঘটনাটা বললাম। এই বাজেট সম্বন্ধে আমি আর একটা কথা বলতে চাই—আমরা ভেবেছিলাম যে কলকাতা সহরের অনেক কিছুর উন্নতি করার রয়েছে—কিন্তু তার কিছুই দেখতে পাচ্ছি না—কলকাতা সহর বাংলাদেশের প্রাণ কেন্দ্র—তার উন্নতির জন্য এই বাজেটে কোন কিছুই দেখতে পাচ্ছি না। অর্থাভাবে করপোরেসন কিছু করতে পারছে না—কলকাতার জল সরবরাহের অত্যন্ত দুরবস্থা এবং আরও অনেক কিছু করবার রয়েছে—কিছুই সে সম্বন্ধে দেখতে পাচ্ছি না। আজকে ট্রাম কোম্পানী নেওয়া হয়েছে—ঐ বৃটিশ ব্যবসায়ীর স্বার্থে সেখানে ৩ কোটি টাকা ঢালছেন এই বাজেটে রয়েছে—জানি না কি উন্নতি হবে তাতে অথচ কাগজে দেখছি যে ট্রাম কোম্পানী নাকি তুলে দেওয়া হবে। আজকে কলকাতার কোন উন্নতিই হয় নি, একটা জিনিস হয়েছে মারামারি-কাটাকাটি খুন-জখম এই সমস্ত জিনিসের উন্নতি হয়েছে। ভাইসচ্যান্সেলার বলছেন যে ছেলেরা রিভালবার বন্দুক এই সমস্ত নিয়ে সেখানে গেছে মারামারি কাটাকাটি করেছে। তার কি ব্যবস্থা ওঁরা করেছেন? এইভাবে কি দেশের মঙ্গল হবে? আর একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করবো। পুলিশ সম্বন্ধে—আমরা সরকারের মধ্যে দেখতে পাচ্ছি কি অবস্থায় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলতে হচ্ছে আনসিভিলাইজড় গভর্ণমেন্ট। আমি আর সে সম্বন্ধে বিশেষ আলোচনা করতে চাই না—এটা আজকে সবাই জানেন। আমি শুধু এইটুকু বলতে চাই এইটুকু নিবেদন করবো যে সরকার ওঁরা নিয়েছেন ৩২ দফা কর্মসূচীর বড় বড় বুলি আউড়ে সেখানে তাঁরা লিডারস অব দি কানট্রি কি দৃষ্টান্ত রেখে যাচ্ছেন। আমাদের দেশের ছোট ছোট ছেলেমেয়েদের জন্য কি আদর্শ রেখে যাচ্ছেন। তারা যদি এই আদর্শ নেয় যে একজন মন্ত্রীকে আর একজন মন্ত্রী বলছেন গালে থাবড়া দেবো—তারা যদি এই আদর্শ নেয় তাহলে কোথায় গিয়ে আমরা দাঁড়াবো? আজকে এই শিক্ষা ওঁরা দিচ্ছেন বাংলাদেশের মানুষকে দেশের ছোট ছোট ছেলেমেয়েদের। আমি আশা করি তাঁরা যে দেশের মঙ্গল করবেন বলে এই বাজেট তৈরী করেছেন এবং বলেছেন অনেক করব—তা কখনই সম্ভব নয় এই কথা বলে আমি এই বাজেটের বিরোধীতা করছি।

**শ্রীমনোরঞ্জন বক্সী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী আগামী বছরের জন্য যে বাজেট এখানে পেশ করেছেন সেই বাজেটকে আমি আন্তরিক ভাবে সমর্থন করছি। মাননীয় স্পীকার মহাশয়, আপনি দেখেছেন যে কথা উঠেছে যে যুক্তফ্রন্টের যে ৩২ দফা কর্মসূচী তা এই বাজেটে কোন কিছুই তার নাই। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে আপনাকে নিবেদন করবো যে এই বাজেট বক্তৃতার মধ্যে আমাদের অর্থমন্ত্রী বলে গেছেন যে অর্থনীতির বহু বিনিয়োগ যদি মুষ্টিমেয় লোকের উপকার সাধন করা হয় তাহলে সেটা আত্মপ্রত্যয় ছাড়া আর কিছুই নয়, একথার মধ্য দিয়ে পরিষ্কার বুঝতে পারা যায় যে যুক্তফ্রন্ট সরকারের ৩২ দফা কর্মসূচীর নীতি কতখানি সাধারণ মানুষের উন্নতির আগ্রহী। মিঃ স্পীকার স্যার, মুখ্যমন্ত্রী এই বাজেটের মধ্য দিয়ে তিনি স্বচ্ছ দৃষ্টিভঙ্গী এবং গঠনমূলক দৃষ্টিভঙ্গী রেখে গেছেন। বাংলাদেশকে সুষ্ঠুভাবে ও সুন্দরভাবে গড়বার জন্য যে বাজেট

পেশ করেছেন তার একটা উদাহরণ দিচ্ছি। তিনি পরিষ্কারভাবে বলেছেন ক্ষুধার্ত মানুষকে বার বার প্রতিশ্রুতি শুনিয়ে কোন কাজ করা যায় না। আজকে একথার মধ্য দিয়ে পরিষ্কার হওয়া যায় যে এই সরকার জনগণের দিকে লক্ষ্য রেখে কাজ চালাতে চান এবং আমাদের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী সেই জনগণের দিকে লক্ষ্য রেখেই এই বাংলাদেশের বাজেট রচনা করেছেন।

[4-15—4-25 p.m.]

গত ২০শে ফেব্রুয়ারী যেদিন এখানে অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী বাজেট পেশ করেন, আমরা দেখলাম সেদিন রাষ্ট্রপতি দিল্লী পার্লামেন্ট উদ্বোধন করেন। উদ্বোধন প্রসঙ্গে রাষ্ট্রপতি বলেছেন গণতান্ত্রিক শাসন ব্যবস্থা সমাজবাদ কায়েম করতে হবে। কিন্তু ঠিক সেদিনই আমাদের অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী এই হাউসে অত্যন্ত বিনয়ের সঙ্গে বলেছেন এবং বলিষ্ঠভাবে বলেছেন—আমি চাই এমন ন্যায় নীতি করতে যাতে পশ্চিমবঙ্গের প্রতিটি মানুষের নিরাপত্তা এবং শান্তিশৃঙ্খলা বজায় থাকে। এই কথার মধ্যে এবং বাজেট বক্তৃতার মধ্যে যে ৩২ দফা কর্মসূচী পালনের ইঙ্গিত রয়েছে সেকথা প্রমাণ হয়ে গেছে। আমরা এটা জানি যে আজকে দেশে অত্যন্ত অর্থ সংকট রয়েছে এবং সেই অবস্থায় তিনি এই বাজেট পেশ করেছেন। এই অবস্থা হলেও আমরা দেখছি দিল্লী সরকার তথা কেন্দ্রীয় সরকার বার বার পশ্চিমবঙ্গকে আশাহত করে রেখেছেন। আমরা জানি দেশ যখন ভাগ হয়নি দেশ বৃটিশ গভর্ণমেন্টের অধীনে ছিল, সেই সময় বৃটিশ গভর্ণমেন্টকে সুপারিশ করবার জন্য প্রভাব বিস্তার করার জন্য স্যার এন, এন সরকার বহু টাকা দিয়ে এনেছিলেন। অত্যন্ত বেদনার কথা এখনও ২২।২৩ বছর ধরে দীর্ঘদিন ধরে পশ্চিমবঙ্গ কেন্দ্রের কাছে ধর্ণা দিলেও কোন ফল হয় নি। আমরা দেখেছি পঞ্চম অর্থ কমিশন এই ভারতবর্ষের সাতটি বিভিন্ন রাজ্যে প্রচুর অর্থ দিয়েছে, প্রায় ১১ কোটী টাকা উদ্বৃত্ত হয়েছে। অথচ পশ্চিমবাংলা আর্থিক দিক দিয়ে জর্জরিত হয়ে রয়েছে। এই অবস্থার মধ্যে কি করে উদ্বাস্তু সমস্যার সমাধান করব, কি করে দেশের অন্যান্য উন্নয়নমূলক কাজ করা যাবে, কি করে বেকার সমস্যার সমাধান করা যাবে, এই কথা নিশ্চাই চিন্তা করার আছে। তাহলেও স্পীকার মহাশয়, আমি একথা নিবেদন করব যে একথা কেউ অস্বীকার করতে পারবে না যে অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গের সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে আয় বাড়াবার চেষ্টা করছেন এবং করে চলেছেন। স্পীকার মহাশয়, আপনি জানেন যে আমাদের পশ্চিমবাংলা পল্লী বহুল দেশ। এই দেশের ক্ষুধার্ত মানুষকে কি করে বাঁচান যায় সে সম্বন্ধে আমি কিছু সাজেশন দিচ্ছি। আমরা সেচহীন এলেকা যেগুলি আছে তাতে যদি সেচ ব্যবস্থা করতে পারা যায় তাহলে অনেক কাজ হবে। আমি একথা বলছি না যে তাড়াতাড়ি ক্যানাল করা হোক। আমি ক্যানালের কথা বাদ দিচ্ছি। কিন্তু হাজার হাজার পুকুর আমাদের দেশে রয়েছে সেগুলি দ্বারা এবং যদি ডীপ টিউবয়েল করতে পারা যায় এবং তা দ্বারা ইরিগেশন করতে পারা যায় ক্ষুদ্র সেচ পরিকল্পনা করতে পারা যায় তাহলে আমাদের পশ্চিমবাংলা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হবে। তাহলে বাজেটকে যে ঘাটতি বলা হচ্ছে সেই বাজেট আশু ফল না পেলেও ভবিষ্যতে সুফল পাওয়া যাবে এবং এই ভাবে উত্তরোত্তর করে করে সুফল পাওয়া যাবে। এতো গেল সেচের কথা। একথা আমরা জানি যে পশ্চিমবাংলায় এই রকম বহু গ্রাম আছে জীপ কেন কোন গাড়ী যেতে পারে না। সেগুলি হচ্ছে নন-রেগুলেটেড এরিয়া। দিল্লীর অবহেলার দরুণ আমাদের এখানে সড়ক পরিকল্পনা কম হয়েছে। এই অবস্থায় আমি নিবেদন করব যে সমস্ত এলেকায় রাস্তাঘাট নাই সেই সমস্ত এলেকায় রাস্তাঘাট নির্মাণ করার জন্য এবং তার জন্য এই বাজেটে অত্যন্ত সুচিন্তিতভাবে ব্যবস্থা করা দরকার। শুধু তাই নয়। আজকে গ্রামে বহু বেকার আছে, তাদের কর্ম সংস্থানের জন্য কলকারখানা করার প্রয়োজন আছে এবং এই সম্বন্ধে পরিকল্পনা করে সেই পরিকল্পনা যাতে কার্যে রূপায়িত করা যায় তার জন্য নিবেদন জানাই। কেন্দ্রীয় সরকার যাতে অর্থ সাহায্য করে তার জন্য আমরা যেন কনক্রিট নীতি

পদ্ধতিতে কাজ করি। আমার মনে হয় পশ্চিমবঙ্গে পাট চাষ রেষ্ট্রীকৃট করে ধান চাষ বেশী করলে পর কেন্দ্রীয় সরকার সাহায্য করতে এগিয়ে আসবে। এই সমস্ত কথা বলে আমি চাইব যাতে পশ্চিম বাংলার সর্বাঙ্গীন উন্নতি হয় তার জন্য যুক্তফ্রণ্ট সরকার চেষ্টা করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri A. H. Besterwitch** : On a point of personal explanation, Sir, I heard that when I was not here in this Assembly, the Honourable member Shri Bijoy Singh Nahar mentioned my name that I was travelling in some Government vehicle. I am really surprised for this because at that time on the 22nd I was so busy that I had not even an opportunity of contacting any of my colleagues because some labourers from Jalpaiguri came and I was busy with them. I do not understand whether Shri Nahar has seen me or my ghost—this is a very peculiar thing. I can say that I never travelled in any Government vehicle on the 22nd.

**শ্রীপিযুষকান্তি মুখার্জী** ঃ মাননীয় স্পীকার মহাশয়, এই যুক্তফ্রণ্ট সরকার নাকি জনগণের সরকার। অন্ততঃ যুক্তফ্রণ্ট ঘোষণা করে যে, জনগণের কল্যাণে, জনগণের স্বার্থে এই সরকার পরিচালিত হয়। কিন্তু আপনি যদি বাজেট খুলে দেখেন তাহলে দেখবেন জনগণের স্বার্থমূলক যে কাজগুলো রয়েছে তাতে কি পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে বা তাকে কি পরিমাণ এগিয়ে নেবার চেষ্টা হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতার এক জায়গায় বলেছেন, মহাত্মা গান্ধী বলেছিলেন : "ক্ষুধাত ও কর্মবিহীন কোন জাতির কাছে একমাত্র কর্ম এবং খাদ্য ও মজুরীর প্রতিশ্রুতিদাতা ভিন্ন অন্য কোন গ্রহণযোগ্যরূপে স্বয়ং ঈশ্বরও আবির্ভূত হতে সাহস পান না।" এবারে দেখা যাক এই বাজেটের মধ্যে কর্মসংস্থানের কি ব্যবস্থা বর্তমান সরকার করেছেন বা কর্মসংস্থান বৃদ্ধির জন্য কি ব্যবস্থা করেছেন। আমাদের এই পশ্চিমবাংলায় কর্মসংস্থান বৃদ্ধি করতে গেলে সেটা শিল্প এবং কুটির শিল্পের মাধ্যমেই করা সম্ভব। কিন্তু আমরা দেখছি পুলিশ খাতে যেখানে ১৯৬৬-৬৭ সালে ছিল ১৩ কোটি ৪৮ লক্ষ টাকা ১৯৭০-৭১ সালে সেটা হয়ে গেল ২৫ কোটি ২৭ লক্ষ টাকা। অর্থাৎ দ্বিগুণ বেড়েছে। আর শিল্প খাতে যেখানে ছিল ১ কোটি ৫৯ লক্ষ টাকা সেখানে হয়েছে ২ কোটি ২৮ লক্ষ টাকা। সুতরাং কর্মসংস্থান বৃদ্ধির পরিমাণ এই দুটি বিভাগ থেকেই পরিষ্কার বোঝা যায়। স্যার, পুলিশ খাত যেখান থেকে কোন কর্মের সৃষ্টি হতে পারে না সেখানে টাকা বৃদ্ধি করা হচ্ছে অথচ জনগণের সঙ্গে যেটি বিশেষভাবে সংশ্লিষ্ট সেই শিল্পের ক্ষেত্রে এই সরকার উদাসীন। তারপর, আমাদের দেশে যখন খাদ্যাভাব রয়েছে তখন বিভিন্ন রকম উৎপাদন করা দরকার। কিন্তু সেখানে আমরা কি দেখছি ? আমরা দেখছি ১৯৬৬-৬৭ সালে এই এগ্রিকালচারে যেখানে ছিল ১১ কোটি ৮২ লক্ষ টাকা সেখানে ১৯৭০-৭১ সালে সেটা হয়েছে ১৬ কোটি ৫৯ লক্ষ টাকা। এখানে দেড়গুণ বেড়েছে বটে, কিন্তু শতকরা হার হিসেবে কমে গেছে।

**শ্রীনবদুর্গা মণ্ডল** ঃ মাননীয় স্পীকার মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবাংলার ৯টি জেলা থেকে তহশীলদাররা বিধানসভার নর্থগেটে এসেছেন এবং তাঁরা চাচ্ছেন সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে।

**মিঃ স্পীকার** ঃ সংশ্লিষ্ট মন্ত্রী কে ? কাকে বলতে হবে ?

**শ্রীনবদুর্গা মণ্ডল** ঃ সংশ্লিষ্ট মন্ত্রী হরেকৃষ্ণ কোঙার।

**মিঃ স্পীকার** ঃ আমি তাঁকে খবর দিচ্ছি—অবশ্য জানি না তিনি আছেন কিনা।

[4-25—4-35 p.m.]

**শ্রীপিযুষকন্তি মুখার্জী:** তাহলে দেশের খাদ্যাভাব দূর করার জন্য এবং নানা রকম ফসল উৎপাদনের জন্য সরকারের যে উৎসাহ, এই বাজেট দেখে বোঝা যাচ্ছে—জেনারেল এ্যাডমিনিষ্ট্রেশনে যেখানে ছিল ১৯৬৮-৬৭ সালে ৫ কোটি ২৭ লক্ষ টাকা এবং ১৯৭০-৭১ সালে হয়েছে ৮ কোটি ২১ লক্ষ টাকা। কিছুদিন পূর্বে আমাদের বিচারমন্ত্রী বলেছিলেন যে টাকার অভাবে বিচার বিভাগকে সম্পূর্ণ পৃথকীকরণ করা যাচ্ছে না, কিন্তু এখানে খরচ বেড়ে গেছে দেড়গুন। পুলিশ বা জেনারেল এ্যাডমিনিষ্ট্রেশন-এর ক্ষেত্রে টাকার অভাব হলো না। স্বাস্থ্যের ক্ষেত্রেও একই অবস্থা, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় কিছুদিন আগে বলেছিলেন এবং মাঝে মাঝেই বলে থাকেন এবং পত্রিকায়ও দেখে থাকি যে বাংলাদেশের হাসপাতালগুলিতে অসুধের কোয়ালিটি বা মান, সেটা কমিয়ে আনতে হয়েছে, কম দামের অসুধ সেখানে ব্যবহার করতে হচ্ছে পয়সার অভাবে। আজ পর্য্যন্ত বিভিন্ন গ্রামে এবং ব্লকে প্রাইমারী এবং সাবসিডিয়ারী হেলথ সেন্টারগুলো প্রতিষ্ঠিত হয়ে উঠতে পারেনি, যার ফলে গ্রামের জনসাধারণ চিকিৎসা থেকে বঞ্চিত হয়ে পড়ছে। শুধু গ্রামে কেন খাস কলকাতায় দেখুন যে আউট ডোরে কি ভীষণ অবস্থা এবং ইনডোরে ভর্ত্তি হবার জন্য জনসাধারণ ভিড় করে আছে কিন্তু তারা সুযোগ পাচ্ছে না। এর কারণ ওরা উল্লেখ করেছেন যে টাকার অভাবে করা যাচ্ছে না। কেন্দ্রীয় সরকার টাকা না দিলে কিছুই করা সম্ভব হবে না। কিন্তু কেন্দ্র কি জেনারেল এ্যাডমিনিষ্ট্রেশনের জন্য এবং পুলিশের জন্য টাকা দিয়েছিল? আজকে মূল কত টাকা ব্যয় হলো সেটাকে গুরুত্ব না দিয়ে যদি মূল বাজেটের কাজের দিকে লক্ষ্য করা যায় তাহলে কোন কোন ক্ষেত্রে দেখা যাবে যে এ্যাডমিনিষ্ট্রেশন খাতে এবং পুলিশ খাতে যে হারে ব্যয় বেড়েছে সেই অনুপাতে জনকল্যাণমূলক কাজে যেমন চিকিৎসা, কৃষি, রাস্তাঘাট ইত্যাদি খাতে তেমন কিছুই বাড়েনি। জনকল্যাণমূলক খাতে ব্যয় বৃদ্ধি না করে জেনারেল এ্যাডমিনিষ্ট্রেশন খাতে এত বেশী ব্যয় হওয়া উচিত নয় বা পুলিশ খাতে এত ব্যয় হওয়া উচিত নয়। আজকে মন্ত্রীমহাশয় যে বাজেট উত্থাপন করেছেন তা প্রকৃতপক্ষে জনকল্যাণমূলক বাজেট নয়। যেখানে রাস্তাঘাট বা পাবলিক ওয়ার্কের জন্য যেখানে আগে ১০ কোটি ৫৬ লক্ষ টাকা খরচ করা হয়েছিল আজকে সেখানে ১০ কোটি ২৪ লক্ষ টাকা খরচ করা হচ্ছে, এই খাতেও অনেক কম করা হয়েছে একটু আগে ওপক্ষের একজন বক্তা বললেন যে এই বাজেট ধনীক শ্রেণীর বাজেট নয়, ধনীদের সুযোগ দেওয়া হয়নি। অর্থাৎ কংগ্রেসীরা ধনী, তাদের কোন সুযোগ এই বাজেটে দেওয়া হয়নি। এই রাস্তাঘাট হলে বা চিকিৎসা ব্যবস্থার উন্নতি হলে, কি শুধু কংগ্রেসীরাই চিকিৎসার সুযোগ পাবে, আর কেউ পাবে না, এগ্রিকালচারের যদি উন্নতি হয় তাহলে কি শুধু কংগ্রেস কর্মীরাই বেনিফিটেড হবে, আর কেউ হবে না বা রাস্তাঘাটের উন্নতি হলে কি শুধু কংগ্রেসীরাই উপকৃত হবেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকারের কোন মন্ত্রীর ইচ্ছা নয় যে তারা জনগণ-এর কল্যাণের জন্য কিছু করেন, তারা জনসাধারণের মধ্যে একটা অসন্তোষ সৃষ্টি করতে চাচ্ছেন। সেই অসন্তোষকে ক্যাপিট্যাল করে নিয়ে চলতে চায়। যে সব ক্ষেত্রে বেতন বৃদ্ধি করলে রাজনৈতিক উদ্দেশ্য সফল হবে, এবং নিজের দল যে সব ক্ষেত্রে বৃদ্ধির সুযোগ আছে সেই সব ক্ষেত্রে কিছু বেতন বৃদ্ধি করা হয়েছে। স্পীকার স্যার, যদি দরিদ্রের জন্য এদের সহানুভূতি থাকতো, দরিদ্রদের জন্য যদি এই বাজেট হতো তাহলে আজকে এই যে ১০।১৫ হাজার তহশীলদার এই এ্যাসেম্বলিতে জমায়েত হয়েছে, তা হতো না তারা মাসে ২৭ টাকা করে যে মাইনে, তাও তারা পায়না, তার জন্য তো এদের দরদ নেই? তাদের দিয়ে হয়তো দলগত স্বার্থ সিদ্ধি করা যাবে না সেই জন্য। আজকে পুলিশ খাতে যে ব্যয় বৃদ্ধি করেছেন, কিন্তু পুলিশ সেখানে নিষ্ক্রীয়, এ্যাডমিনিষ্ট্রেশন সেখানে সম্পূর্ণ নিষ্ক্রীয়। এ্যাডমিনিষ্ট্রেসান সম্পূর্ণ নিষ্ক্রীয়, এরা জনগণের নিরাপত্তার প্রতি দৃষ্টি দিচ্ছে না। আজকে যদি দেশে অর্থনৈতিক সম্পদ বৃদ্ধির জন্য শিল্প বৃদ্ধির প্রয়োজন হয় তাহলে কৃষি ও শিল্প ক্ষেত্রে শান্তি বিরাজ করা প্রয়োজন।

মনে প্রাণে যদি কাজ না করা হয় তাহলে কখনও কৃষি ও শিল্পে উন্নতি সম্ভব নয়। আজকে শান্তি বিঘ্নিত করা হচ্ছে পুলিশ ও এ্যাডমিনিষ্ট্রেসানকে উদ্দেশ্যমূলক ভাবে অকর্মন্য করে রেখে। আজকে শুধুমাত্র দলবাজি করা হচ্ছে এটা পরিস্ফুট হচ্ছে বাজেটের মধ্যে দিয়ে। মিঃ স্পীকার স্যার, এই বাজেটের দ্বারা জনগণের কোন উপকার হবে না, জনগণের দৃষ্টি ঘুরিয়ে দেবার জন্য অর্থাৎ সরকারের ব্যর্থতার প্রতি যাতে জনগণের দৃষ্টি না যায় সেজন্য ঘুরিয়ে দেবার জন্য জনগণের মধ্যে মারা-মারি হানা-হানির প্রেরনা দিচ্ছে এই দল। শুধু তাই নয় ভবিষ্যতের বিপ্লবের ক্ষেত্র তৈরী করার জন্য তারা জনগণকে মিলিটারী করছে। মিলিটারী করতে হলে তাদের ভিতর অভাব সৃষ্টি করা দরকার কারণ অভাব হলে তাকে কাজে লাগান যাবে। আজকে বিশেষ কোন পাটি তাদের ভিতর অভাব সৃষ্টির দ্বারা পরোক্ষভাবে উন্নয়নমূলক কাজ থেকে সরে থেকে অল্প পয়সা তাদের দিয়ে ভবিষ্যৎ বিপ্লবের ক্ষেত্র তৈরী করছেন। আজকে যে বাজেট এটা জনকল্যাণমূলক বাজেট নয়। এই বাজেট হচ্ছে একটি বিশেষ দলকে স্থিতী করবার জন্য। সেই দলের সুযোগ সুবিধা করার জন্য। এবং বর্তমান সরকারে অধিষ্ঠিত থেকে সেই সরকারের দায়িত্ব প্রতিপালন না করার জন্য ভবিষ্যতে যাতে সেই দল আসে তার দিকে দৃষ্টি রেখে এই বাজেট প্রনোয়ন করা হয়েছে। সুতরাং আমি এই বাজেটের পুরাপুরি বিরোধীতা করছি।

**ডাঃ আবু আসাদ মহাম্মদ আবদুল্লা গনি**ঃ মাননীয় স্পীকার মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট স্টেটমেন্ট আমাদের সামনে পেশ করেছেন তাকে সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি। আজকে নানা রকম অসুবিধার মধ্য দিয়ে আমাদের রাষ্ট্র পরিচালিত হচ্ছে, এ অবস্থায় কেন্দ্র থেকে সম্পূর্ণ নিষ্ক্রীয়তা দেখা যাচ্ছে বাংলাদেশের সমস্ত সমস্যার ব্যাপারে। এই অবস্থার মধ্যে দিয়েও মুখ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তারজন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি। এই অবস্থার মধ্যে ডেফিসিট বাজেট হতে বাধ্য কারণ কোন উপায় নেই। কিন্তু ডেফিসিট বাজেট কি সারপ্লাস বাজেট দিয়ে সেখানে কোন গভর্ণমেন্টের-এর নীতি বিচার হয় না। আমি ২দিন খুব মনযোগ দিয়ে বিরোধী দলের বক্তিতাগুলি শুনেছি। ওরা একমাত্র দেখছেন ওরা বাজেটে নূতন কিছু পাননি। না দেখতে চাইলে কেউ জোর করে দেখাতে পারে না। ওদের চোখে ছানি রয়েছে; সেটা যদি অপারেশান না করা হয় তাহলে দেখতে পাবেন না। ১০ বৎসর আমি Assembly-তে নানা রকম বাজেট Speech শুনেছি। কংগ্রেসী রাজত্বকালে যে বাজেট পেশ করেছেন তার তুলনায় এই যে জনগণের সমস্যা সম্বন্ধে জনকল্যাণমূলক চিন্তাশীল বাজেট আমি এর আগে কখনও দেখিনি। বাজেট Speech-এ সমস্ত রেকড রয়েছে। তারা যদি ভাল করে দেখেন তাহলে দেখবেন গোড়াতে পার্থক্য রয়েছে। আমাদের বাজেট আলোচনার মধ্যে মুখ্যমন্ত্রী দেখিয়েছেন যে কয়েকটি আশামূলক কাজ যেমন শিল্পে উৎপাদনের উন্নতি হয়েছে। যদিও আমাদের বড় বড় শিল্পপতিদের বিরোধীতা সত্বেও বাংলাদেশে যুক্তফ্রন্ট সরকারকে অপদস্ত করবার জন্য ষড়যন্ত্র করছেন এবং নানারকম কলকারখানায় একটা সিচুয়েসান করবার চেষ্টা করছেন তা সত্বেও শিল্পে উৎপাদন বেড়েছে। এতে কোন সন্দেহ নেই কিন্তু যে পরিমাণে বাড়া উচিত ছিল তবুও বেড়েছে। আমি এই সঙ্গে সঙ্গে কয়েকটা অসুবিধার দিকে হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই বিশেষ করে পুলিশ Administration এবং শ্রমিকদের যে অসুবিধাগুলি রয়েছে তার দিকে। আমি এজন্য এটা করতে চাই বাইরে যে রব উঠেছে বাংলাদেশে কোন আইন শৃঙ্খলা নেই সেটা যদি আমাদের কাউন্টার এ্যাক্ট করতে হয় তাহলে শুধু এ বলে উড়িয়ে দেওয়া চলবেনা যে সব ঠিক আছে। আমাদের নিজেদের কিছু কিছু আত্মসমালোচনা করা দরকার। এবং যেখানে যেখানে ত্রুটি আছে তা দূর করা দরকার। সেই দৃষ্টিভঙ্গী থেকে কয়েকটি ঘটনা উল্লেখ করবো, আমি আশা করবো বন্ধুরা কেউ ভুল বুঝবেন না। কারণ আমি এজন্য বলছি যে এই

বাজেট—বিশেষ করে পুলিশ বাজেট গত ৫ বৎসর যেভাবে বৃদ্ধি হয়েছে সেটা যদি Cursory glance দেওয়া হয় তাহলে আমি যেটা বলতে যাচ্ছি সেটা বোঝা যাবে। ১৯৬৬-৬৭ সালে কংগ্রেস আমলে পুলিশ খাতে বরাদ্দ ছিল ১৪ কোটি ১২ লক্ষ ২৫ হাজার টাকা, ১৯৬৭-৬৮ সালে প্রথম যুক্তফ্রন্ট গভর্ণমেন্ট-এর আমলে বরাদ্দ হল ১৮ কোটি ১০ লক্ষ ৩৩ হাজার টাকা। ১৯৬৮-৬৯ সালে P.D.F. গভর্ণমেন্ট আমলে ওটা বেড়ে হয়েছে ২১ কোটি ৫৬ লক্ষ ৪৯ হাজার টাকা। ১৯৬৯-৭০ সালে যুক্তফ্রন্টের প্রথম বাজেট ওটা আরো বেড়ে হয়েছে ২৪ কোটি ১০ লক্ষ ৬০ হাজার টাকা।

[4-35—4-45 p.m.]

এই বছরে আমরা দেখছি ২৮ কোটি ৪৮ লক্ষ ১৯ হাজার টাকা চাওয়া হয়েছে। এটা ৫ বছরের মধ্যে প্রায় দ্বিগুন হয়ে গেছে। স্যার, সেইজন্য আপনার মাধ্যমে আমি বলতে চাই ল য্যাণ্ড অর্ডার সিচুয়েসন সম্বন্ধে যে এত বলাবলি হচ্ছে সেটা উড়িয়ে দেবার জিনিস নয়। এটা ভাল করে আত্মসমালোচনা করা দরকার। স্যার, ২১ তারিখে ষ্টেটসম্যান কাগজে একটা রিপোর্ট বেরিয়েছে তাতে বলা হয়েছে কলকাতায় মার্ডার হয়েছে ১৯৬৯ সালে ৭১ টি। তুলনা করে দেখানো হয়েছে যে ১৯৬৮ সালে ৫৬টা হয়েছিল, ১৯৬৭ সালে ৫৭ টা হয়েছিল, ১৯৬৬ সালে মাত্র ৪১টা হয়েছিল। সেইজন্য এই যে ত্রুটিগুলি এগুলি স্বীকার করা উচিত এবং এর প্রতিকার করা উচিত। আমাদের আন্তঃপার্টি সংঘর্ষ হচ্ছে সেগুলি আলোচনা করতে চাই না কারণ আমার দৃঢ় বিশ্বাস, খুব শীঘ্র এর সমাধান হয়ে যাবে। এই দুঃখজনক ঘটনাগুলি অতীতের একটা ইতিহাস হয়ে থেকে যাবে। আপনারা সকলেই জানেন আমাদের রাষ্ট্রে ৫টি বড় বড় ব্যাঙ্ক, পোষ্ট অফিস ডাকাতি হয়ে গেছে। সত্যিকারের কারা করছেন সেটা জানা যায় নি, তারা এখনও বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছে। এটা খুবই লজ্জাজনক ব্যাপার। এইভাবে আমরা কলকাতা সহরে দেখছি বিদেশী ডিপ্লোম্যাটস আক্রান্ত হচ্ছেন, মোটরগাড়ী আক্রান্ত হয়েছে এবং কন্সালের স্ত্রীকে কে একজন মেরে রেখে গেছে। অথচ এগুলি সম্বন্ধে কোন হদিশ পাওয়া যাচ্ছে না। এগুলি জাতির পক্ষে লজ্জাজনক ব্যাপার। এগুলি ভালভাবে দেখে তদন্ত হওয়া উচিত। আমার এলাকায় তিনমাসে ৫টি ম্যাবিং হয়েছে। যারা ভিকটিমস তারা সবই ইণ্ডিয়ান ক্রিটচিয়ান্স, এ্যাংলো ইণ্ডিয়ান। এই যে গুণ্ডা যারা করেছেন আমাদের বেনেপুকুর থানা ভাল করেই জানেন যে তারা কারা অথচ সেই গুণ্ডাদের ধরা হয়নি। আর একটা জিনিস যেটা আমাদের রাষ্ট্রের পক্ষে সবচেয়ে লজ্জাজনক ব্যাপার যেটা ইতিহাসে কখনও হয়নি। গত বছর আপনার মনে আছে এই য্যাসেম্বলী হাউসের পবিত্রতা ধ্বংস করেছে অর্গানাইজড পুলিশ ফোর্স। তারা বড় বড় পুলিশ অফিসারদের নেতৃত্বে এখানে ঢুকে সব তছনছ করে চলে গিয়েছিল। এর জন্য যে কমিশন য্যাপয়েন্টমেণ্ট করা হয়েছিল ওয়ান ম্যান কমিশন আর. গুপ্ত ছিলেন তার চেয়ারম্যান, তিনি যে পরামর্শ দিয়েছেন সরকার কি সেইমত চলতে পেরেছেন? তিনি বলেছিলেন যে বড় বড় উচ্চপদস্থ পুলিশ অফিসাররা এর জন্য দায়ী কিন্তু আমাদের সরকার সেই বড় বড় সিনিয়ার অফিসারদের শাস্তি না দিয়ে কয়েকজন নিম্নপদস্থ কনস্টেবলদের শাস্তি দিয়েছেন। পার্লামেন্টারী ডেমোক্রাসীর ইতিহাসে অন্য কোন দেশে এর দৃষ্টান্ত খুঁজে পাবেন না। আমি আর একটা দুঃখজনক ঘটনা আপনার কাছে রাখতে চাই। আমি এরজন্য ওটা রাখছি যে মুখ্যমন্ত্রীর বাজেট স্পীচের শেষ অংশে একটা সেনটেন্স আছে। আমার কাছে ইংরাজী প্রসিডিংস আছে তাতে লেখা আছে—Police should be used for the protection of all sections of the People but it should not be used for the benefit of the few against the interest of the Toiling masses. তাছাড়া যুক্তফ্রন্টের একটা ঘোষণাও আছে যে আমাদের

রাষ্ট্রে পুলিশকে শ্রমিক আন্দোলনের বিরুদ্ধে কখনও ব্যবহার করা হবে না। এই পরিপ্রেক্ষিতে আমি বলতে চাইছি পিয়র ড্রিংকস ইণ্ডিয়া (প্রাইভেট) লিমিটেডের যে শ্রমিকরা রয়েছে তাদের উপর গত বছর নভেম্বর মাসের দু-তারিখে এমন অমানুষিক অত্যাচার করা হয়েছে তা ভাষায় বলা যায় না। সেই রাত দুটোর সময় ঘুমন্ত শ্রমিকদের উপর পুলিশ ঝাপিয়ে পড়েছে এবং তিন চার ঘণ্টার মধ্যে একশ টিয়ার গ্যাস লোয়ার সারকুলার রোড এবং কর্ণানি ষ্টেটের মধ্যে যে বন্ধ কারখানা তার মধ্যে ছাড়া হয়েছে। এটা দেখলে আশ্চর্য্য মনে হয়। হিটলারের গ্যাস চেম্বারের মতো হয়েছিল। সমস্ত শ্রমিকরা মারা যেত যদি তারা বুদ্ধি করে অক্সিজেন সিলিণ্ডার-এর ওয়াটার ট্যাপ খুলে না দিত। পুলিশের আক্রমনে ১৭ জন গুরুতর আহত হয়েছে এবং একজন মারা গিয়েছে। উদয়নাথ কি করে মারা গিয়েছে সেটা একটা রহস্যময় হয়ে রয়েছে। সেটা জানা গেল না। সেখানে রাতারাতি একটা পাল্টা ইউনিয়ন করেছেন এবং এই ইউনিয়নের সভ্য তারা যাদের বেতন হচ্ছে ৭শ টাকা থেকে ১২শ টাকা পর্য্যন্ত। দুঃখের বিষয় এই ইউনিয়নের নেতৃত্ব মার্কসবাদী বন্ধুরা করছেন। এইটা আমাদের অত্যন্ত দুঃখের কথা। আর কয়েকটি ছোট ছোট ঘটনা আপনার সামনে রাখছি যাতে আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী ওদিকে একটু দৃষ্টি দেন। আমাদের পার্ক সার্কাস মার্কেট যেটা মিউনিসিপ্যাল মার্কেট তার উত্তর পূর্ব কোনে রাস্তা এবং ফুটপাথে খোলাভাবে ব্ল্যাক মার্কেটে চাল বিক্রি করছে। আমি অন্তত একশোবার লোকাল থানাকে ফোন করে জানিয়েছি। ওখানে পুলিশ এবং ব্ল্যাক মার্কেটিয়ারদের সঙ্গে একটা সুন্দর সম্পর্ক রয়েছে এবং আপনি চেষ্টা করেও কিছু করতে পারবেন না। ওখানে ওরা যখন থাকে তো পুলিশ থাকে না, আর পুলিশ যখন থাকে তো ওরা থাকে না। আবার এও দেখেছি দু দলই আছে অর্থাৎ পুলিশ এবং স্মাগলাররা উভয়েই আছে কিন্তু কেউ কারো দিকে তাকায় না। এই সামান্য জিনিষ কি আটকোনো যায় না। আর একটা জিনিষ আছে, জেমস সিনেমা নূতন খুলেছে, কিন্তু গোড়া থেকেই গুণ্ডামি চলছে! কিসের জন্য? না, ব্ল্যাক মার্কেটের নেতৃত্ব কে নেবে তাই নিয়ে। ছিনতাই কে করবে তাই নিয়ে। এই নিয়ে একটা সিরিয়াস ব্যাপার হয়ে গিয়েছে। দু-দল গুণ্ডায় লড়াই হয়ে গেল। একদল তালতলা থেকে এসেছে, আর একদল এণ্টালী থেকে। নিজেদের মধ্যে মারামারি করলো। পুলিশ এলো কিন্তু কোন রকম ওয়ার্নিং না দিয়ে গুলি চালালো। ফলে তিন চার জন পাড়ার যুবক যারা নিরীহ, যাদের আমরা চিনি এবং ভাল বলে জানি তাদের হাতে পায়ে এই গুলি গিয়ে লাগল। তারা আহত হল। কয়েকজন এ্যারেষ্ট হয়েছে। কিন্তু তারা নিরীহ মানুষ। গুণ্ডারা বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছে এবং আরও ব্যাপার হলো এই যে গুণ্ডাদের দু-দিকে দুটো থানা গেল। এণ্টালী দলের দিকে এণ্টালী থানা, আর তালতলা দলের দিকে তালতলা থানা।

(শ্রীনেপালচন্দ্র রায় (সি, পি, আই এম) সদস্যদের দেখাইয়া) ওঁদের ভাল করে বলুন।) আপনাদের সন্তুষ্ট হবার কিছু নেই।

আপনাকে বলতে হবে না। কংগ্রেস আমলে অনেক হয়ে গিয়েছে। আমি শুধু আত্ম সমালোচনা করছি।

এই জিনিসটা অদ্ভুত লাগছে এই জন্য যে আজকে এইটা হতে পারছে। আজকে যে অবস্থা আমাদের দেশে হয়েছে, যত সমস্যা রয়েছে তার সমাধান করার জন্য বিশেষ করে কলকাতার সমস্যা আপনি জানেন কলকাতা একটা বন্দর, এখান থেকে বহু টাকা বাইরে রোজগার করে নিয়ে যায়, কেন্দ্রীয় সরকারের পোর্ট আছে, বিলেতে এখান থেকে বহু টাকা নিয়ে যায়, কিন্তু তারা কেউই কলকাতার সমস্যার দিকে তাকান না। আমরা সমস্যার সলিউসনের জন্য যা কিছু প্লান করি সেণ্টার বলে, 'তোমরা নিজেরা করো, বিশেষ কিছু দিতে পারবো না।'

[4-45—4-55 p.m.]

এই অবস্থার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। সেজন্য বলছি যে আমাদের নিজেদের ভাল ভাবে সব বোঝা উচিত। আজ আমাদের সবচেয়ে বড় দায়িত্ব হয়েছে নিজেদের ঝগড়াঝাটি সব শেষ করে একত্রভাবে ৩২ দফা কর্মসূচিকে কার্য্যকরী করার দিকে এগিয়ে যেতে হবে। ইদানিং মুর্শিদাবাদ ও মালদহ প্রভৃতি জায়গায় যে communal দাঙ্গা হল এতে শুধু জনসংঘের মত প্রতিক্রিয়াশীল শক্তিগুলিই এখানে বেড়ে যাচ্ছে। সেজন্য বলব নিজেদের ঝগড়া শেষ করে দিয়ে এসব দিকে দৃষ্টি দেওয়া দরকার। এই দৃষ্টিভঙ্গী মুখ্যমন্ত্রীর বাজেট speech-এ পেয়েছি বলে আমি তাঁকে অভিনন্দন ও সমর্থন করছি।

**শ্রীনারায়ণ চন্দ্র নস্কর:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোন মৃত ব্যক্তি বা অপ্রকৃতিস্থ মানুষের কাছে কোন কথা বলা কিংবা না বলা দুইটাই সমান কথা। আমি এই সরকারকে মৃত বলব না। কারণ তাহলে ২ দিন আগে মুখ সামলে কথা বল, না হলে চড়িয়ে গাল ভেঙ্গে দেব একথা শুনতে পেতাম না। একে অপ্রকৃতিস্থ বলাই ভাল। কারণ এর মুখ্যমন্ত্রী প্রথমে ঠুঁটো জগন্নাথ থেকে আরম্ভ করে মুখ্য থেকে মূর্খ, তারপর বর্বর, তারপর অসভ্য এবং এরপর অন্যপক্ষ থেকে জোতদারদের দালাল বলা সত্বেও যে ঐতিহাসিক বাজেট এখানে রেখেছেন যাকে আমাদের সমর্থন করতে হবে। এঁরা এতদিন লক্ষ লক্ষ অভাজন, হতভাগাদের কথা বলে মায়া কান্না কাঁদছেন এবং যাদের জন্য চোখের জল ফেলে এরা নির্ব্বাচনী বৈতরনী পার হন কিন্তু আজ এই বাজেট আলোচনা করতে গেলে তাদের কথা কতটুকু বলা হয়েছে সেটা পরিষ্কারভাবে দেখা যাক। গত বছর যে বাজেট এখানে পেশ করা হয়েছিল তাতে যে ধরণের টাকা পয়সা বরাদ্দের কথা ছিল আজ সেটা দেখলে সব জিনিষই পরিষ্কার হয়ে যাবে। বাজেটে ঘাটতি কিংবা বাড়তি সেটা বড় কথা নয়। যাদের জন্য বাজেট তাদের কি করা হল বা যেটুকু টাকা দরকার সেটুকু ঠিক খরচ করা হচ্ছে কিনা সেটা দেখতে গেলে দেখছি যে গ্রামাঞ্চলে যারা বাস করে তাদের অবস্থা কি। গতবারের বাজেটের এক একটা দিক যদি দেখি তাহলে দেখা যাবে টাকা তাঁরা যা চান তাই তাঁরা খরচা করতে পারেন না। তার যদি চুরি যায় সেটা যদি আটকান না যায় তাহলে তার উৎপাদনের কথা ওঠে না। ধান উৎপাদনের কথায় বলব যে সেখানে যদি নিজেদের Cadre পাঠিয়ে অশান্তি না করেন তাহলে ধান উৎপাদন হবে। স্বাস্থ্যের কথায় দেখব যে স্বাস্থ্য খাতে যেখানে T. B. নিয়ন্ত্রণের জন্য ১লক্ষ ৫০ হাজার টাকা ছিল সেখানে খরচ হয়েছে ৭০ হাজার টাকা—৮০ হাজার খরচ হল না। একটা বাড়ীতে T. B. রোগে আক্রান্ত হলে তার বংশ নির্বংশ হয়ে যায়। তাই যে সমস্ত রোগীদের আবাসে জন্য দরখাস্ত করতে হয় সেই দরখাস্তের উপর যখন তার আশ্রয় মেলে তখন সে আর এই পৃথিবীতে থাকেনা। অথচ এই খাতে থেকে এই সরকার ৮০ হাজার টাকা কাজে লাগাতে পারলেন না। মাননীয় স্পীকার মহোদয়, এটা ওঁদের টাকা নয়, কেন্দ্র তাঁদের টাকা দিয়েছিল গত বাজেটে ৬১ লক্ষ টাকা বসন্ত দূরীকরণের জন্য। আমরা জানি কলকাতার মানুষের ছেলে জন্মাবার সঙ্গে সঙ্গেই তাদের টীকা দেবার ব্যবস্থা হয় কিন্তু গ্রামাঞ্চলে এখনও বহু প্রাইমারী কেস আছে তাদের এখনও টীকা দেবার ব্যবস্থা হয়নি। আমি আজকে একটা ঘটনা বলি, দীর্ঘ দু'সপ্তাহ আগে আমি আবেদন নিবেদন করেছিলাম ঐ মেডিক্যাল সেণ্টারে, ঐ যে প্রাইমারী কেস আছে, বসন্ত দেখা দিয়েছে, এখানে আপনি ভ্যাকসিনেশন দিয়ে যাওয়ার ব্যবস্থা করুন। দু'সপ্তাহ পরে এসে বললেন যে আমাদের ষ্টাফ কম, বললেন যে আমাদের ঐ ওষুধের বড় অভাব আমরা দিতে পারছিনা। এইত গ্রামের অবস্থা। যে টাকা ফেরৎ যাবে, তা ফেরৎ না যেয়ে যদি ঐ গ্রামে একটা হাসপাতাল তৈরী হোত, সে ঐ ওঁদের কেডারে কেডারে, জনগণে জনগণে যে খুনোখুনি তারপরে একটা মানুষের

চিকিৎসার জন্যে, যেখানে তিন দিন চলার পরে কলকাতায় এসে উপস্থিত হতে হয়, সেখানে যদি একটা হাসপাতাল তৈরী করার জন্য টাকাটা খরচ হোত তাহলে ঐ জনপ্রিয় যুক্তফ্রণ্টের সরকার যে বাজেট নিয়ে এসেছে তা আমাদের সমর্থন করতে কোন আপত্তি থাকতো না। মাননীয় স্পীকার মহোদয়, ওঁরা প্রাইমারী স্কুলের শিক্ষাদীক্ষার অনেক কথা বলেন। আমি একটি ঘটনার কথা জানি যে এক কোটি পাঁচ লক্ষ টাকা দেওয়া হয়েছিল প্রাইমারী স্কুলের জন্য। ৮২ লক্ষ টাকা খরচ হয়েছে, বাকী টাকা ফেরৎ গিয়েছে গতবারের বাজেটে। তা এই যদি হয়, এখানে ১৫শত প্রাইমারী স্কুল দেবেন, শুনতে অনেক ভাল কথা, গ্রামের লোক ভাবছে অনেক হয়ে গেল কিন্তু আমরা জানি গ্রামে ঐ ১৫শত স্কুল দিলে একটা ব্লকে দুটি কি তিনটির বেশী ভাগে পড়বেনা। যত প্রকার, যত ভাঁওতা, যত কথাই বলিনা কেন তাতে শিক্ষার খুব বেশী প্রসারতা হবে না। মাননীয় স্পীকার মহোদয়, যে এ, বি, টি, এ, র কথা আমরা বারে বারে জানি, যে আন্দোলনে আমরা নিজেরাও জড়িত ছিলাম, তাঁদের ঘরবাড়ী তৈরী করার জন্য এখানে ২ লক্ষ ৩০ হাজার টাকার ব্যবস্থা ছিল। ৩০ হাজার টাকা খরচ হয়েছে বাকী ২লক্ষ টাকা এঁরা খরচ করার মত সুযোগ পাননি। তার মানে গ্রামাঞ্চলে সমস্ত শিক্ষকদের বাসস্থানের সুন্দর সুব্যবস্থা এঁরা করে দিয়েছেন। এই হচ্ছে ঘটনা। টাকা এঁরা চান কিন্তু যে টাকা খরচ করবেন বলেন অথচ খরচ করেন না তখন আবার টাকা চান কি করে। এঁরা জানেন যে যেকথা তাঁরা বলেন সে কাজ তাঁরা করেন না। ঐ সমস্ত কলকাতার মানুষকে বেশী দিয়ে, তাদের বেশী সুযোগ সুবিধা দিয়ে জনগণের কাছে মৌখিক এবং মায়া কান্না কেঁদে শুধু নিজেদের বক্তব্য রাখার চেষ্টা করে, অন্য কোন কথা তাদের কাছে আমরা শুনতে পাইনা। আর একটা ঘটনা, মাননীয় স্পীকার মহোদয়, ঐ সুন্দর বনের কথা বারে বারে এখানে বলা হয়েছে। দেখেছেন সেখানে ২ লক্ষ টাকা সেখানকার শিক্ষাখাতে ব্যয় করার একটা বরাদ্দ গতবারে ছিল। এখানে আপনি শুনে আশ্চর্য হবেন সুন্দরবনের মানুষ আজকে শিক্ষায় দীক্ষায় এতই সুন্দর হয়ে গিয়েছে যে তাদের জন্য মাত্র এক হাজার টাকা খরচ করা হয়েছে এবং বাকী টাকা খরচ করার জায়গা পাননি। তা এই যদি হয় তাহলে টাকা চান কেন? তাঁরা টাকা যদি চাচ্ছেন তাহলে তা নিয়ে খরচ করেন না কেন। সেইজন্য আমরা সেই কথাই বলবো যে এটা প্রকৃতিস্থ সরকার নয়, তা থাকলে তাদের কাজ করার মত মেজাজ থাকতো। মাননীয় স্পীকার মহাশয়, এর পরে আমরা দেখছি যে পাবলিক ওয়ার্কস-এর কথা উঠে। সেখানে টাকা কমান হয়েছে। বাংলাদেশের অবস্থা এত ভাল যে সেখানে আর সড়ক নির্মাণের জন্য আর বেশী নজর না দেবার কথা। আর উনি জানেন গ্রামাঞ্চলের খবর, সেখান থেকে আসতে আমি বলেছি যে গ্রামাঞ্চলের অনেক সদস্য আছেন যাঁদের কলকাতায় এসে বাস করতে হয়, দেশ থেকে আসার সময় নেই। তাই সেখানের জন্য কোন টাকা বরাদ্দ করা হয়না, তারজন্য বাজেটে কোন বেশী বরাদ্দ করা হয় না। অথচ আমরা জানি কলকাতায় ৩ কোটি ৬০ লক্ষ টাকা ট্রামে আমরা লোকসান দেবো তবুও দু'নয়া পয়সা ভাড়া না বাড়িয়ে সস্তায় হাততালি নেবার সুযোগ থেকে তাঁরা বঞ্চিত হতে চান না। মাননীয় স্পীকার মহোদয়, ওঁরা সব সময় বলেন যে আমরা বুর্জুয়া, বড়লোক। আমি অবাক হয়ে যাই যে একথা ওঁরা বলেন কি করে। এখানে ষ্টেট লটারীর প্রচলন করা হয়েছে, প্রত্যেকটি মানুষকে ধোঁকা দিয়ে এবং তাদের মনে আশার সঞ্চার করে লক্ষ লক্ষ টাকা তুলছেন। ঐ গরীব লোককে বড়লোকের মাঝে নিয়ে আসার কথা চিন্তা করছেন, ঐ ফার্ষ্ট প্রাইজ ৩ লক্ষ টাকা মাত্র কয়েকজন ব্যক্তিকে দেবার ব্যবস্থা করছেন। ওঁরা একদিকে বলছেন বড়লোক আমরা চাই না।

(হট্টগোল।)

জানি জ্বালা অনেক বেশী ধরেছে কিন্তু উপায় নেই শুনতে হবে।

**মিঃ স্পীকার:** আপনি বলে যান।

[4-55—5-05 p.m.]

মাননীয় স্পীকার মহোদয়, আজকে পুলিশ খাতে টাকা বাড়ানোর কথা হয়েছে, আমাদের আপত্তির কোন কারণ নাই, আমরা জানি আইন শৃঙ্খলা রক্ষা হবে কিন্তু আইন শৃঙ্খলা কিভাবে রক্ষা হবে? প্রতিদিন আপনি দেখছেন স্যার, শুধু মন্ত্রীদের কিভাবে রক্ষা করা যায় তাই চেষ্টা হচ্ছে, আপনার বিধানসভায় কিভাবে অরাজকতার সৃষ্টি হচ্ছে সেদিকে তাদের চোখ থাকছে না। আর গ্রামাঞ্চলে দিনের পর দিন চুরি, ডাকাতি হচ্ছে, খুন জখম হচ্ছে, গ্রামাঞ্চলে লুঠ হয়ে যাচ্ছে সেখানে পুলিশ যাবার কোন ব্যবস্থা নেই, সেখানে পুলিশ যায় না। সেইজন্য এই অপ্রকৃতিস্থ সরকার তারা যে ব্যয়বরাদ্দ উপস্থিত করেছেন এটা যদি সমর্থনের আকাঙ্ক্ষায় ওদের সন্তুষ্ট করবার জন্য এটা সমর্থন করতে হয় সেটা আমার পক্ষে সম্ভব নয়। এই কথা বলে আমি আমার বাজেট বক্তব্য শেষ করছি।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকারের ক্বপ হস্তে অনুদান সত্বেও সীমিত সামর্থ নিয়ে গরীবের দিকে লক্ষ্য রেখে খেটে খাওয়া মানুষের দিকে লক্ষ্য রেখে মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজেট এখানে উপস্থাপন করেছেন আমি তা পূর্ণ সমর্থন করছি। কিন্তু সেই সঙ্গে সঙ্গে উত্তরবঙ্গের সাধারণ নাগরিক হিসাবে কুচবিহার, জলপাইগুড়ি, দার্জিলিং, পশ্চিম দিনাজপুর, মালদহের একজন মানুষ হিসাবে কিছুটা দুঃখিত এবং ব্যথিত, এই কারণে ব্যথিত যে গত ২২ বছর ধরে সমগ্র উত্তরবঙ্গ যেভাবে অবহেলিত ছিল আজও তাই রয়ে গেছে। বাজেটের মধ্যে সেই চেহারা ফুটে উঠেনি যে চেহারার ভেতর থেকে উত্তরবাংলার উন্নতি করা যেতে পারত। উত্তরবঙ্গকে সঠিকভাবে কাজে লাগানো যায়নি। যেমন আমি বলতে চাই উত্তরবাংলায় এই পশ্চিমবাংলার মোট আয়ের কৃষি সম্পদে যা আয় হয় তার শতকরা ৩০ ভাগ যোগান দেয় যদিও অবহেলিত শিল্পে অনগ্রসর এলাকা তার শতকরা ১৫ ভাগ আয়। গত তিনটে পরিকল্পনায় ৫২০ কোটী টাকা খরচ হয়েছে কিন্তু উত্তরবঙ্গে মাত্র ১৫ ভাগের বেশী খরচ করা হয়নি। আমি মনে করি যে উত্তরবঙ্গের উন্নয়নের দাবী অন্যায্য দাবী নয়। উত্তরবঙ্গে এখন প্রচুর সম্ভাবনা রয়েছে, উৎপাদনের প্রচুর সুযোগ নিহিত রয়েছে। সেই সুযোগ এবং সম্ভাবনাকে যদি কাজে লাগানো যায় তাহলে শুধু উত্তরবঙ্গের মানুষের উপকার হবে না, পশ্চিমবঙ্গেরও হবে। আমি সেজন্য পশ্চিমবাংলার স্বার্থেই আজকে উত্তরবঙ্গের সামগ্রিক উন্নতির জন্য মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, কংগ্রেস যেভাবে সমালোচনা করে গেলেন আমি সেই সুরে তাদের সঙ্গে সুর মিলিয়ে সমালোচনা করতে চাই না। আমি জানি যে যুক্তফ্রন্টের আমলে অন্ততঃ ৬॥ লক্ষ শিল্প শ্রমিকের মজুরী বৃদ্ধি হয়েছে, ২॥ লক্ষ সরকারী কর্মচারী এবং শিক্ষকদের মাহিনা বৃদ্ধি হয়েছে, আমরা জানি অন্তত ৫ লক্ষ একর বেনামী জমি উদ্ধার করা হয়েছে, আমরা জানি কৃষি উৎপাদন বেড়েছে। তবু আত্মসমালোচনার দৃষ্টিতে একথা আজ আর অস্বীকার করার উপায় নেই যে এখানে থেকে ফ্লাইট অব ক্যাপিটাল হচ্ছে। আমরা জানি ফিনান্স কমিশন যে টাকা বরাদ্দ ছিল—২ কোটী টাকা ঋণ নিয়ে শিল্প করবেন তার সুযোগ কেউ গ্রহণ করেন নি। আমরা জানি গত ১ বছরে ২৩·৪ ভাগ অর্থাৎ ৫৫ হাজার বেকার বৃদ্ধি হয়েছে। আমরা জানি ভবিষ্যৎ অন্ধকার এর কথা চিন্তা করে বেকার তরুণরা তাই আজ বই খাতার বদলে বুলেট এবং রাইফেলের দিকে বেশী আকৃষ্ট হচ্ছে। আমরা জানি মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় আপনি নিশ্চয়ই স্বীকার করবেন আজকে রোজ খবরের কাগজের হকাররা চীৎকার করছে "শরিকী সংঘর্ষ শরিকী সংঘর্ষ—বেশী লোক মারা যায়নি মাত্র একজন মারা গিয়েছে।" আমরা জানি খবরের কাগজে কারটুন বেরুচ্ছে যদি বোম, পিস্তলবাজী, খুন, জখম, নরহত্যা দেখতে চান তবে নারিকেলডাঙ্গায় চলে আসুন

দিবা রাত্রির মধ্যে অনেকগুলি শোর ব্যবস্থা আছে। এগুলি আজকের বাস্তব চিত্র এই সত্যকে অস্বীকার করার উপায় নাই। আমরা জানি যখন এই সব কথা বলা হয় তখন এক পক্ষ থেকে বলা হয় শরিকী সংঘর্ষ। আমি কংগ্রেসীদের মত বলতে চাই না আইন শৃঙ্খলা নাই, তবে একথা স্বীকার করতেই হবে যে আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে। আজকে যে বাজেট এখানে উপস্থাপিত করা হয়েছে, তা যদি একটু লক্ষ্য করি, তাহলে দেখতে পাব ৩ কোটি ১২ লক্ষ টাকারও বেশী এবার পুলিশ খাতে বেশী চাওয়া হয়েছে। কেন? পুলিশের কর্মক্ষমতা বৃদ্ধি পেলে কি দেশের আইন-শৃঙ্খলা রক্ষা হবে? আমি এইমাত্র একটা টেলিগ্রাম পেলাম সেটা আমাদের দলের সম্পাদক শ্রীঅপূর্বলাল মজুমদারের নিকট পাঠান হয়েছে। সেটা একটু পড়ে দিচ্ছি শুনুন—One hundred and thirty one huts smashed by police at Kanki, West Dinajpur. কী অবস্থা! কোথায় আইন শৃঙ্খলা? এ করে হয় না। যাঁরা মনে করছেন এই সমস্ত ঘটনা শরিকী সংঘর্ষ, যাঁরা মনে করছেন এই সমস্ত শ্রেণী সংগ্রাম, আমি তাঁদের জিজ্ঞাসা করি,—কোথায় সেই শ্রেণী সংগ্রাম? গ্রামে গ্রামে চলুন কোথায় সেই সংগ্রাম হয়েছে। জোতদার কৃষকে সংঘর্ষের চেয়ে দশগুণ বেশী সংঘর্ষ হচ্ছে বর্গাদারে বর্গাদারে, কৃষকে কৃষকে। এই সংঘর্ষের নাম কি শ্রেণী সংগ্রাম? আমরা জানি গ্রামে গেলে দেখা যায় জোতদাররা আজকে আশ্রয় নিয়েছে তাদের দলে যাদের হাতে Land and Land Revenue এবং Home (Police) দপ্তর আছে। তা সত্বেও আমরা জানি যখন বলা হয় অমুক জোতদারের বেনামী জমি দখল করতে হবে,—তখন C.P.(M.) থেকে বলা হয় সেই সমস্ত জোতদার প্রগতিশীল জোতদার। গ্রামে আজকাল প্রগতিশীল কথার ছড়াছড়ি—প্রগতিশীল মালিক, প্রগতিশীল জোতদার। সে যদি C. P. (M.) এর লোক হয়, তাহলে সে প্রগতিশীল জোতদার। একজন বেনামী জমির মালিকও যদি C. P. (M.) এর লোক হয়, তাহলে সে প্রগতিশীল বেনামী জমির মালিক। C. P. (M).-এর আওতায় আজকাল গুণ্ডারাও প্রগতিশীল হচ্ছে। বেলেঘাটা নারকেলডাঙ্গায় আমাদের দলের সমর্থক বাবুলাল বসাক ও অরুণ বসু—সেদিন নিহত হলো। বাবুলাল বসাক নিহত হয়েছে পুলিশের গুলিতে এবং অরুণ বসু নিহত হয়েছে বোমবাজির আঘাতে। এই সম্পর্কে স্বরাষ্ট্র মন্ত্রী উল্লেখ করলেন একজন চোর, আর একজন P. D. Act-এর আসামী বড়ই দুঃখের কথা, লজ্জার কথা। আমি Challenge করে বলতে পারি বাবুলালের বিরুদ্ধে কোন পুলিশ রিপোর্ট নাই। আর অরুণ বসু—কোন সময় P. D. Act-এর আসামী ছিলেন? যে সময় বাংলাদেশে রাষ্ট্রপতির শাসন ছিল, ধর্মবীরের শাসন ছিল, সেই সময়ে অরুণ বসু P. D. Act-এর আসামী। সে সময় আমাদের দলের দুর্ভাগ্যই বলুন, আর সৌভাগ্যই বলুন, সেই সময় আমাদের অনেকের মত অরুণ বসুও যে P. D. Act-এর আসামী হয়েছিল। আমি জ্যোতি বাবুকে জিজ্ঞাসা করি তিনি এবং তাঁর দলেরও অনেকে তো P. D. Act-এর আসামী অনেকবার হয়েছেন, যেহেতু অরুণ বসু P. D. Act-এর আসামী, সেই হেতু সে গুণ্ডা হয়; তাহলে কি জ্যোতি বাবুও একজন গুণ্ডা? অবশ্য সেকথা আমি মনে করি না এই কারণে যে কংগ্রেসী আমলে বা রাজ্যপাল ধর্মবীরের আমলে এই ভাবে পুলিশ মিথ্যা রিপোর্ট রচনা করে—মিথ্যা মামলা বহু সাজিয়েছিল। আজ আমাদের দুঃখের কথা যে যুক্তফ্রন্ট সরকারের স্বরাষ্ট্র মন্ত্রীও সেই পুলিশ রিপোর্ট আওড়াচ্ছেন এবং আজকে বারে বারে তাঁকে পুলিশী রিপোর্টের উপর নির্ভর করে চলতে হচ্ছে। এটাই হচ্ছে আমাদের আপশোস ও দুঃখ। কিছুদিন আগে বাংলা কংগ্রেস থেকে যখন সুশীল বাবু ও মুখ্যমন্ত্রী অজয়বাবু অনশন করেছিলেন, তখন তাঁদের প্রতিক্রিয়াশীল বলা হলো। আর কেরালার-দুজন প্রাক্তন মন্ত্রী নাম্বুদ্রিপাদ ও হাফিসি বাবা—যখন অনশন করেছিলেন, তখন তারা প্রতিক্রিয়াশীল হলেন না কেন? নাম্বুদ্রিপাদেরা যখন অনশন করেন তখন সেটা হয় আমিশ অনশন। আর বাংলাদেশে যখন অজয়বাবু ও সুশীলবাবু অনশন করেন, তখন তা হয় নিরামিষ অনশন। এ ছাড়া দু-দলের অনশনের মধ্যে কোন ফারাক আছে বলে তো আমরা মনে করি না। এই কথা কয়টি বলে বাজেটের যে মূল সুর তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Deokinandan Poddar :**

माननीय उपाध्यक्ष महोदय,

जो बजट सदन के सामने रखा गया है उसके संबंध में एक-दो बातें आपने माध्यम से पश्चिम बंगाल की जनता के सामने और जो पश्चिम बंगाल के चुने हुये नुमाइन्दे हैं उनके सामने मैं रखना चाहता हूं। एक ती यह कि जिस सरकार के मुख्यमंन्त्री खुद अपने मुंह से यह स्वीकार करते हैं मुख्यमंन्त्री के मुंह से निकला हुआ शब्द सरकार का शब्द होता है—सरकार की जो इच्छा होती है—सरकार का जो कार्य होता है और जो सरकार की कार्यवादी होती है, वह मुख्यमंन्त्री द्वारा प्रकाशित की जाती है। जिस सरकार के मुख्यमंन्त्री अपने मुंह से कहते है कि यह सरकार uncivilized और barberous है—उस सरकार का बजट रखकर जनता के ध्यन से खिलवाड़ करने का कहां तक अधिकार है। उस सरकार को नुमाइन्दे-मोरचा सरकार के नुमाइन्दे जो जनता द्वारा चुनकर आये हैं वे सरकार की, जनता की, भलाई की दुहाई देते हैं और इसके लिये उन्होंने ३२ इली कार्यक्रम बनाया है। लेकिन आज उस ३२ इली कार्यक्रम की किस तरह क्रियान्वित किया जा रहा है ? इसे आज पश्चिम बंगाल का एक एक बच्चा जानता है। माननीय डिपुटी स्पीकर महोदय ! हर दिन, रात में सोकर जब आप उठते हैं और सुबह समाचार-पत्र पढ़ते है तो इन्हीं खबरों की भरमार रहती है कि कहां गोली चली, कहां गुण्डागर्दी हुई, कहां डकैती हुई, और गोलमाल हुआ। गोलमाल किन लोगों के बीच होती है ? यह होता है श्रेणी के नाम पर। माननीय डिपुटी स्पीकर महोदय ! यह बात पश्चिम बंगाल की जनता से छिपी हुई नहीं है कि जो कोयला खदान इलाई में अत्याचार और गुंडागर्दी का राजत्व हुआ है वह पश्चिम बंगाक के बच्चे-बच्चे के ध्यान है। युक्त मोरचा सरकार उपती है कि वह जनता की भलाई करेगी और उन्हें संरक्षारग देगी, लेकिन आज कोयला खदान इलाई में हेरदें तो वहां कोई श्रमिक और मालिक का संघर्ष नहीं करना आगर मालिक अत्याचार करता हो और मजदूर और मालिक का संघर्ष होता हो तो मैं उसका सपोर्ट करुंगा और इसके लिये सबल अहिंसात्मक तरीकों की लड़ाई में मैं उनके साथ हुंआ। लेकिन यहां तो केवल दलबन्दी को लेकर अगता है—सी, पी, एम, एस, यु, सी, एस,एस,पी, फारवर्डबलाक और जो चौदह दल शरीक हैं, अपने दल को मजबूत करने के लिये श्रमिक भाइयों को आपात में मड़वा कर गला करता रहे हैं—तो इसकी विवेचना सदन करेगी, पश्चिम बंगाल की जनता करेगी। जिस समय हम चुनाव में खड़े हुये थे और हम सब को उसे इना करता है। जो लोग सरकार मे होते हैं उनकी जिम्मेक बदजाती है क्योंचे कि जो शासन करते है उनका यह करण

कर्तव्य हो जाता है कि वेजस ओर ध्यान दे। जैसाकि माननीय मुख्यमन्त्री ने कहा है :—I assure you that we would serve the cause of the people to the best of our ability although we are conscious of the limitation impose by the existing Constitution.

माननीय मुख्यमंन्त्री ने और कहा है कि वे वंच्च गये हैं। वे वंच्च गये हैं पार्टी के वादों से और उन्हें पार्टी के इशानों पर चलना पड़ता है। एक तरह तो यह सरकार कंस्टीच्युस, के अनुचर चलने की शपथ लेती है, मंन्त्रीमंडल वनाती है लेकिन कामें करती है कंस्टीच्यूसन के विपरीत। एक मंन्त्री कहता हैं कि च्घेराव करेंगे, दावल करेंगे और इस तरह अपनी हो जवान से इसकी विलाकत करते हैं। जहां जनता की भलाई का सवाल होता है वहां जनता को वरगलाने के लिये उनका एक जत्यूस लेकर यहां आजाते हैं। आवीपर यह जुलुस किसके पास आता हैं—मोरचा सरकार के ही तो लोग होते हैं जुलूस में, तो वे केविनेट के पास क्यों नही जाते डेपटेशन लेकर? वात दर असल यह है कि अब ये लोग जनता से किये गये अपने भूठे वादों को पूरा न करने से चिन्तित हैं। ये कहते हैं कि हमारी एक अड़चन है और वह है संविधान। लेकिन उसी संविधान के विलाकि आपस में बड़ी गाली-गलौज करते हैं। यहां तक कि एक मंन्त्री दूसरे मंन्त्री के साथ हाथापाई तक करने पर उतार हो जाते हैं।

एक-दो दिन पहले की वात है—मेरे ही कंस्टीच्युएन्थी में—जहां से चुन कर मैं आया हुं—एक इसान रहता है, पश्चिम वंगाल का ही एक इसान है वह थी। कमाता-खाता आदमी है। लेकिन चेष्टा होती है कि वह मूखे मरे। कुछ लोगा ऐसे इन्सानों का गला काटने की कोशिश में लगे हैं। तो वह जो इन्सान है वह वा-राजगारी है। पांच-चार गुण्डे आकर हमारे इस इलाई में कुहने लगे कि यदि शादी करोगे तो एक हजार रुपया देना पड़ेगा। उनका कहता का कि उस इलाके में शादी करने वाले को उन्हें दस्तुरी देनीं पड़ती है। इस तरह के गुण्डागर्दी करने वालों का नेता कौन है? इनके नेता है सी-पी-एम को श्रीहरप्रसाद चटर्जी को लड़के। मुझे जब पता चलती मैं वहां गया और मैं ने कहा कि कैभी दस्तुरी, किमलीज को दस्तुरी? एक हजार तो वया। एक पैसा भी ७ ही देंगे चहि कुघली होजये। तो माननीय उपाध्यक्ष महोदय! इस तरह की कारवाई दो रही है। सोमवार को एक अखवार विश्वमित्र के एडीटर और रिपोर्टर को धर्मतल्ला में पकड़ लिया गया और उनकी छाती पर तलवार रिवकर कहा गया कि जो कुछली हैं उस निकालो और इस तरह जो कुछ भी उनके पासथा वह निकाल लिया।

६ दिन पहले हावड़ा में ऐसा ही कुआ आनन्दबाजार के रिपोर्टर के साथ।

कलाकार स्ट्रीट में दिन-दहाड़े लूट लिये जाने की घरता हो रही है। पुलिस में रिपोर्ट किया जाता है तो जवाब मिलता है कि है सच्या करें—हमें कहा गया है कि किसी वर्ग संघर्ष में हाटक्षेप न किया गया"। यदि यही वर्ग-संघर्ष है तो यह वर्ग संघर्ष-श्रेणीं संघर्ष पश्चिम बंगाल का विनाश कर देगा।

सर, आज आपने पत्रों में पढ़ा होगा कि इरिवर्मिटी में पिस्तौल और बमों के साथ छात्र लड़ रहे है। इस तरह छात्रों को बागलाया जा रहा है। छात्र पढ़ने के निमित्त आते हैं न कि मरने के लिये। मैं आपके माध्यम से जनता से अपील करूंगा कि वह इस तरह की सरकार को अमन और शान्ति कायम करने के लिये भेजा था न कि अव्यवस्था फैलाने के लिये।

इनशब्दों के साथ मैं इस बजट का विरोध करता हूं।

[5-15—5-25 p.m.]

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** মাননীয় সভাপাল মহাশয়, যে বাজেট এখানে উপস্থাপিত করা হয়েছে সেই বাজেটকে সমর্থন করতে উঠে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। স্যার, ঘাটতি বাজেট হলেই যে দেউলিয়া বাজেট হবে একথা আমি মনে করি না। ঘাটতি হচ্ছে জনসাধারণের বেশী কল্যাণ করার ইচ্ছা আছে—ঘাটতির মধ্যে দিয়ে এটা প্রমাণিত হয়েছে। এখন স্যার, এই ঘাটতি পূরণ হবে কি করে সেটা বলতে চাই। ঘাটতি পূরণের তিনটি পথ আছে—বেগ, বরো, এ্যাণ্ড ষ্টিল। বেগটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের কাছে চাওয়া, বরোটা হচ্ছে ট্যাকসেসান করা আর ষ্টিল হচ্ছে বরাদ্দ ছাটাই করা। আমি স্যার, আপনার মাধ্যমে বলতে চাই যে প্রথম দুটি যেন গ্রহণ করা হয়, ছাটাই যেন না করা হয়। বেগের সম্বন্ধে আমি বলতে চাই যে এটা বেগ নয়, কেন্দ্রীয় সরকার বাংলাদেশ থেকে যে রাজস্ব তুলে নিয়ে যান রাজ্যসরকারের ক্ষমতা নেই সেখানে ট্যাকসেসান করার—এই প্রসঙ্গে আমি যুক্তফ্রন্টের বিভিন্ন শরিকদলের কাছে বলব যে আসুন, বিবাদ বিসম্বাদ ভুলে আমরা এমন আন্দোলন গড়ে তুলি যে কেন্দ্রীয় সরকার যেন বাধ্য হন বাংলাদেশ থেকে যে রাজস্ব তুলে নিয়ে যান তার নায্য ভাগ দিতে। স্যার, আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে সরকারের যেসমস্ত কনসার্নগুলি আছে যেমন ধরুন মিল্ক সাপ্লাই, সেখানে ১ কোটি ২০ লক্ষ ২২ হাজার টাকা লোকসান হচ্ছে। তাছাড়া দুর্গাপুরের ষ্টেট বাস সেখানে ৩২ লক্ষ টাকা লোকসান, ওরিয়েণ্টাল গ্যাস কোম্পানি সেখান থেকে কোলকাতার বড় বড় মার্চেণ্টরা গ্যাস নিচ্ছে তারা ঠিক মত টাকা না দেওয়ায় সেখানেও লোকসান হচ্ছে, ষ্টেট সেলস্ এম্পোরিয়াম সেখানে লোকসান, কোলকাতার ট্রাম, বাস তাতেও লোকসান এইভাবে সব কিছুতেই লোকসান হচ্ছে। স্যার, একদিকে এইভাবে লোকসান দিচ্ছি অন্যদিকে গ্রামে যেখানে নদী বয়ে যাচ্ছে সেখানে আমরা লিফট্ ইরিগেসান দিতে পারছি না। আর এই লোকসানের বোঝা চাপানো হচ্ছে চাষীদের উপর যাদের উপেক্ষা করা হয়েছে। আজকে তারা নদীর জল লিফট ইরিগেসান করে ব্যবহার করতে পারছে না। সেচ নেই, ময়ূরাক্ষী প্রজেক্ট সেচ দিতে পারছে না, চাষীরা বোরো ধান লাগাচ্ছে, সেখানে জল নেই এই হচ্ছে অবস্থা। এগুলি আমাদের সামগ্রিকভাবে চিন্তা করতে হবে। যদি খাদ্য সমস্যার সমাধান না হয় তাহলে সরকারী কর্মচারীদের মাহিনা বাড়িয়ে খাদ্য সমস্যার সমাধান হবে? স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে দুর্ভিক্ষ হবে না। সেই আশাতে তিনি দুর্ভিক্ষ এবং ত্রাণ খাতে টাকা কমিয়েছেন। এটা তো ভবিষ্যতের কথা, জ্যোতিষের কথা, হবে না একথা বলা যায় না। স্যার, আজকে আমরা জানি হাজারে ২ জনকে মাত্র খয়রাতী সাহায্য দেওয়া হয় পাড়াগাঁ'এ যেটা একটা কৌতুকের বিষয়। সেখানে টেষ্ট রিলিফের কাজ না থাকার জন্য দিন মজুরেরা বেকার বসে আছে। সরকারী কর্মচারীদের মাহিনা বাড়ান আমাদের আপত্তি নেই, তারা আনন্দে থাক কিন্তু সংগে সংগে পাড়াগাঁ'এ যারা দিন মজুর তাদেরও কাজ দিতে হবে। এখানে অনেক মাননীয় বন্ধু বলেছেন যে চাষীরা ৫০ কোটি টাকার ধান ঘরে তুলেছে, সেটা আমি অস্বীকার করছি না কিন্তু সব ধানই ঘরে ওঠে নি, কিছু কিছু ধান অন্য ঘরেও উঠেছে। তবে সবচেয়ে বড় কথা হল সে ধান সাহারা মরুভূমিতে বারিবিন্দুর মতন। আজকে তাদের ঘরে খাবার নেই, টেষ্ট রিলিফের কাজ নেই—এই টেষ্ট রিলিফের কাজ হলে সেটাতে একটা সম্পদও তৈরি হতে পারে। তারা তো মজুরি নিয়ে কাজ করবে কিন্তু তাতে সেচের জন্য পুকুর তৈরি হতে পারে, রাস্তা তৈরি হতে পারে, এরকম নানান ধরনের কাজ হতে পারে কিন্তু সেদিকে লক্ষ্য করা হয়নি এটা অত্যন্ত দুঃখের কথা। স্যার, সর্বোপরি দেখছি বাজেটে গ্রামের লোকদের দিকে মোটেই লক্ষ্য করা হয় নি। সেখানে দেখছি ড্রাই ডোল করা হয় নি, রাস্তাঘাট করবার পরিকল্পনা নেওয়া হয়েছে কিন্তু সেটাকে অবহেলা করা হয়েছে ইত্যাদি। তাছাড়া স্যার, হাসপাতালে হাজার জনে '৯ বেড—অর্থাৎ হাজার জনে একটিও বেড নেই। একটি রোগী যদি ১০ দিন থাকে তাহলে

১০ হাজার লোক বসে থাকবে সেই বেডের দিকে তাকিয়ে। ঔষধপত্র আমরা ১২ পয়সার বেশী বাড়াতে পারিনি, তাছাড়া রোগীদের খাদ্য যা দেওয়া হয় সেদিকে আমরা কিছু বাড়াতে পারি নি। চাষীদের সারের ব্যাপারে আমরা কম টাকা দিয়েছি, সারের ব্যাপারে আমরা বেশী টাকা দিতে পারতাম, কৃষিঋণ কম দিয়েছি, সেটা বেশী দিতে পারতাম কিন্তু তা করা হয় নি। কাজেই সামগ্রিকভাবে দেখা যাচ্ছে যে পল্লীর মানুষ যারা সম্পদ তৈরি করছে বা পল্লীর মানুষ যারা লাল ঝাণ্ডা নিয়ে ইন ক্লাব জিন্দাবাদ করতে পারে না বা যুক্তফ্রন্ট জিন্দাবাদ করে তাদের উপর চাপ সৃষ্টি করতে পারে না।। তা করে টাকা আদায় করতে পারে না সেই সমস্ত পল্লীর সাধারণ চাষীকে আজকে বাজেটে বঞ্চিত করা হয়েছে। এটা অত্যন্ত দুঃখের কথা তাদের ঘরে খাবার নেই, তাদের জন্য সেচের ব্যবস্থা নেই, তাদের হাতে জমি নেই। আজকে আমরা দেখছি কি জমি চাষীর হাতে দিতে হবে, একথা বলা হচ্ছে। অনেক অকৃষি মানুষ আজকে চাষীর জমি দখল করে আছে। একথা মিথ্যা নয়, প্রাইমারী শিক্ষকদের বেতন বৃদ্ধি করবো। আমার মনে হয় প্রায় শতকরা ২৫ ভাগ প্রাইমারী শিক্ষকরা এই সমস্ত জমি দখল করে আছেন। আজকে সেই আইন করতে হবে দেশে যে,—হাতে লাঙ্গল চালায় তার হাতে জমি তুলে দিতে হবে। যুক্তফ্রন্ট সরকার সেই প্রতিশ্রুতিই দিয়েছে। কাজেই আসুন শরিকী সংঘর্ষ ভুলে যে প্রতিশ্রুতি মানুষের কাছে দিয়েছেন—যে প্রতিশ্রুতি সাধারণ মানুষের কাছে দিয়েছেন যে, খেতে দেবো কাজ দেবো, আজকে সেই প্রতিশ্রুতি পালন করতে হবে। আজকে মারামারি, দাংগা হচ্ছে, কোথাও খুন হচ্ছে, এগুলি অস্বীকার করার কথা নয়। আমরা লড়ছি মারামারি করছি। কালকে অনেকে বলেছেন যে, পুলিশ খাতে টাকা বৃদ্ধি করা অন্যায় হয়েছে। কালকের ঘটনা হচ্ছে, যখন বিধান সভায় আসি তখন ছাত্ররা নিজেরা নিজেদের মধ্যে মারামারি করছে, বোমা ফেলছে। সন্ধ্যাবেলায় দাগাদা পুলিশ সেখানে পাহারা দিচ্ছে। পুলিশ রাখতে হয়েছে আমাদেরই গুণ্ডামীর জন্য, আমাদেরই অন্যায়ের জন্য, আমাদেরই অত্যাচারের জন্য পুলিশ রাখা হয়েছে। রাখতে হলেই তাদের মাইনা দিতে হবে। অন্যান্য সরকারী কর্মচারীদের যেমন দিতে হয় তাদেরও তেমনি মাইনে দিতে হবে। অন্যায় যদি তারা করেও তাহলেও তাদের মাইনে দিতে হবে। আজকে সেই অন্যায় যারা করছে, সেই অন্যায়ের বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে, আজকে আমাদের সমালোচনা করতে হবে, প্রতিবন্ধক নিতে হবে এবং সংগে সংগে একথাও বলতে হবে যে, তোমার কর্তব্য আছে, তোমার কাজ আছে। যার জন্য পুলিশ home guard-এর জন্য বেশী টাকা ধরা হয়েছে। আজ দেখছি চাল চোর হয়ে যাচ্ছে, ঘুষ নেওয়া হচ্ছে; এগুলি বন্ধ করতে হবে। খাদ্যমন্ত্রী বলেছেন, আপনারা ত্রাণ কমিটি মিলে সেই ব্যবস্থা করুন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে আমরা দেখছি যে, পুলিশ Case দিচ্ছে ত্রাণ কমিটি সেখানে গ্রাহ্য হয় না। তাদের যারা আটকাতে যাচ্ছে তাদেরই বিরুদ্ধে পুলিশ Case দিচ্ছে চোরাবাজারী বলে। তাদের মুখে আর খোরাক দিয়ে দেবেন না। আজকে আসুন, আমরা সকলে মিলে একটা সুস্থ সরকার করার চেষ্টা করি, এই সরকার ১১ মাসে অনেক ভাল ভাল জিনিষ দিয়েছে, যেটা কংগ্রেসীরা পড়লে তারা অনেক জ্ঞান পাবেন। একথা বলে আমি বাজেটকে সমর্থন করছি।

**শ্রীশচীন্দ্রমোহন নন্দী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীও বটে। তিনি তাঁর অসভ্য বর্বর সরকারের ১৯৭০-৭১ সালের বাজেট পেশ করতে গিয়ে বলেছেন সারা ভারতে যে প্রগতিশীল শক্তি সঞ্চয় করেছে, পশ্চিমবঙ্গে যুক্তফ্রন্ট সরকার তার বিজয় প্রতীক। এই প্রগতিশীল শক্তি বিজয় কেতন উড়িয়ে যখন অগ্রসর হচ্ছে তখন সারা ভারতের শোষিত জনগণ, পশ্চিমবাংলার জনগণ আশা করেছিলো যে তাদের দুঃখদুর্দশা দূর হয়ে যাবে। কিন্তু পরক্ষণেই আমাদের অর্থমন্ত্রী বলেছেন, অধিক দলের সম্মিলীত সরকারের একটা কঠিন পরীক্ষা হচ্ছে এবং তার বিপত্তি অন্তর্নিহিত থাকবেই। Election-এর পূর্বে এই ১৪ দলের মিলিত যে কঠিন পরীক্ষা তা

ভোটারদের কাছে নিবেদন করা হয়নি। তাদের উপরে গিনিপিগ হিসাবে অস্ত্রোপচার চালান হবে তাও বলা হয়নি। তখন ৩২ দফার রঙ্গীন ফানুস উড়িয়ে ভোট সংগ্রহ করা হয়েছিল। আর আজকে শুনতে পাচ্ছি যে, সরকারের নাকি একটা কঠিন experiment হচ্ছে।

[5-25—5-35 p.m.]

একটা কথা বলবো আমাদের অর্থমন্ত্রী বলে গেছেন যে ১৪ দলের সরকার একটা কঠিন পরীক্ষা—একটু তার সঙ্গে যুক্ত করা উচিত বিপদজনক পরীক্ষা। সাড়ে চার কোটি মানুষের ভাগ্য নিয়ে এই পরীক্ষা চলছে এবং এই পরীক্ষার ঠেলাতে পড়ে মানুষ ত্রাহি ত্রাহি নাম ডাকছে এই বাজেটই তার প্রমাণ। শুধু তাই নয়, আমাদের অর্থমন্ত্রীও ত্রাহি ত্রাহি রব ছাড়ছেন, বলছেন আমাকে ছেড়ে দাও আমি আর পারছি না। আবার বলছেন যে এ আমাদের দাম্পত্য কলহ—শীঘ্রই ঠিক হয়ে যাবে। আমাদের অর্থমন্ত্রী তো অকৃতদার—দাম্পত্য কলহ কি তা তিনি জানেন কি করে—আজকাল দাম্পত্য কলহ প্রভাতের মেঘডম্বরের মত না হয়ে সেটা আদালত পর্যন্ত গড়ায় সেই মিলনগ্রন্থী বিচ্ছেদে পরিণত হয়। আমরা অবশ্য আশা করবো আমাদের বহুপত্নীক অকৃতদার মুখ্যমন্ত্রী তাঁর সংসার ভাল করে চালিয়ে যাবেন আমরা মধ্যে মধ্যে তার খেলা দেখবো। একটু অপ্রাসঙ্গিক হোল আমি এই কথাগুলি বললাম। এবার বাজেটের কথায় আসা যাক। আমাদের অর্থমন্ত্রী আশ্বাস দিয়েছেন যে তিনি জনগণের স্বার্থ রক্ষায় যথাসাধ্য চেষ্টা করবেন। তার সঙ্গে সঙ্গে একটু জুড়ে দিয়েছেন—সেটা কি? বর্তমানের সংবিধানের আরোপিত বাধা নিষেধের মধ্যে যতদূর সম্ভব। এখানেও সেই কেন্দ্রীয় সরকার। সব সম্পদ কেন্দ্রীয় সরকারের হাতে—এখানে কি করে কিছু করা সম্ভব? তারপর ভরসা দিয়েছেন যে এমনভাবে সংবিধান সংশোধনের দাবী জানাবেন যে রাজ্যগুলিতে প্রদত্ত সম্পদের পরিমাণ রাজ্যগুলির উপরই ন্যস্ত থাকবে। তার তত্বকথা হচ্ছে যে কেন্দ্র থেকে লড়াই করে আন্দোলন করে যদি উপযুক্ত সম্পদ আনীত না হয় তাহলে পশ্চিমবঙ্গেব শোষিত সর্বহারা জনসাধারণের স্বার্থ রক্ষা কি করে হবে? তারা কিছুই করতে পারবেন না, ৩২ দফা ফানুস ফেটে যাবে কেমন সুন্দর ফাঁক রেখে দিয়েছেন। আবার সঙ্গে সঙ্গে দরিদ্রের স্বার্থ রক্ষার কথাও আছে সঙ্গে সঙ্গে একথাও বলছেন যে সব সম্পদ কেন্দ্রের হাতে আমাদের কিছু নাই, আগে কেন্দ্র থেকে আনি তারপর তোমাদের অবস্থা ভাল করবো। এর পর আমাদের অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গ ছেড়ে একেবারে ভারতবর্ষের অর্থনৈতিক ক্ষেত্রে নেমে পড়েছেন। পড়লে মনে হবে পশ্চিমবঙ্গ একটা ষ্টেটের অর্থমন্ত্রী বক্তৃতা দিচ্ছেন না, সেণ্ট্রালের অর্থমন্ত্রী বক্তৃতা দিচ্ছেন। তিনি ভারতবর্ষের অর্থনৈতিক সমীক্ষা আমাদের সামনে ধরেছেন—সেই সমীক্ষায় সমস্ত আছে—সেখানে আছে যে ভারতের শিল্পোৎপাদনের সূচক সংখ্যা কত, খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ কত, বৈদেশিক মুদ্রার পরিমাণ কত—গত ২০ বছরের জাতীয় আয় বৃদ্ধির হার ৯০ শতাংশ হোল, সেখানে মাথাপিছু জাতীয় আয় মাত্র ২৭ শতাংশ। সারা ভারতবর্ষের দুঃখময় চিত্র তিনি তুলে ধরেছেন। অতএব সিদ্ধান্ত করেছেন তিনি যে ২০ বছরের অধিককাল কেন্দ্রীয় শাসকগোষ্ঠী তাঁদের অর্থনৈতিক পরিকল্পনার গুরুতর ব্যর্থতার পরিচয় দিয়েছেন। তাই তিনি উপদেশ দিয়েছেন যে প্রতিষ্ঠানগত অর্থনৈতিক যা কিছু পরিবর্তন করা প্রয়োজন কেন্দ্রীয় শাসকগোষ্ঠীর তা অবিলম্বে পরিবর্তন সাধন করা উচিত। অর্থমন্ত্রী কেন্দ্রের হাত থেকে সমস্ত সম্পদ আহরণের কথা বলেছেন। সম্পদই তাদের হাতে, তা থেকে সম্পদ পেলে পর তাঁরা কাজ করতে পারবেন। আবার সঙ্গে সঙ্গে বলেছেন সম্পদ পেলেই চলবে না। কেন্দ্রের যে মানিটারী এণ্ড ফিসক্যাল পলিসি, তার জন্যই ভারতবর্ষের এই দুর্গতি। তাহলে দাঁড়াচ্ছে কি? কেন্দ্রের হাতে থেকে টাকা নিয়েই কিছু করা যাবে না। কেননা তাদের রং পলিসি আছে, বর্তমানে যে শাসক দল আছে টাটা, বিড়লা এজেণ্ট তাদের হাতেই ক্ষমতা আছে। তাদের রং পলিসি, ভুল পরিকল্পনায় ফলে ভারতবর্ষের যে দুর্গতি, পশ্চিমবঙ্গেরও সেই দুর্গতি।

হলে বাজেটের আসল ব্যাপারে সিদ্ধান্ত কি করা যায় ? কেন্দ্র আগে দখল করতে হবে। এটা বোধ ৩২ দফার মধ্যে আছে। কেন্দ্র দখল করে যদি যুক্তফ্রণ্ট সরকারকে গদীয়ান করতে পারি তার র টাকা নিয়ে এসে পশ্চিমবঙ্গের আর্থিক উন্নতি করতে হবে। দুটি কথা অর্থমন্ত্রী মহাশয় আমাদের াদেশ দিয়েছেন, যে কথা সমস্ত যুক্তফ্রণ্ট বন্ধুদের কাছ থেকে শোনা যায়। এই দুটি কথা বলে ৃতার ছেদ টেনে দিয়ে তিনি দিতে পারতেন। তাঁর কথার আসল সুর যেন এটাই—এস ভাই ফ্রন্টের বন্ধুগণ ও পশ্চিমবঙ্গের জনসাধারণ, চলো দিল্লী, কেন্দ্র অধিকার করি, কেন্দ্র অধিকার তে পারলে পশ্চিমবঙ্গের শাসন ও দেশের উন্নয়ন হবে। তবে বাজেটের কথা যখন বলেছেন আমরাও জটের কথা কিছু বলি। গত বছর বাজেটের যখন সাধারণ আলোচনা হয়, তখন আমি বলেছিলাম বিপুল ঘাটতির পরিমাণ যা তাতে খাঁড়া পড়বে সমস্ত উন্নয়নমূলক কর্মসূচী ও প্রশাসন যন্ত্র চালু াতে। এবার পশ্চিমবঙ্গের শাসন ব্যবস্থার আরও উন্নতি হয়েছে, এত উন্নতি যে প্রশাসন যন্ত্র অচল স্থায় দাঁড়াবে। এই প্রশাসন যন্ত্রই চালাবেন। পে-কমিশন দু বছর গবেষণার পর একটা পার্ট দাখিল করেছেন। তাতে তিন মুনির তিন মত। এক মুনি কে, জি, বসু প্রভৃতি ৪ জন য্য যে রিপোর্ট দাখিল করেছেন তাতে মাত্র আমাদের দরকার সমস্ত বুভুক্ষু কর্মচারীদের জন্য কোটী ২৭ লক্ষ টাকা। এতদিন, দুবছর অপেক্ষা করার পর আজকে অর্থমন্ত্রী অনেক কষ্ট র থোক ৯ কোটী টাকা রেখেছেন। অর্থাৎ প্রায় ওয়ান সিক্সথ। এ সম্বন্ধে আমাদের ফ্রন্টেরই বন্ধুরা বলেছেন—আমাদের সরকারী কর্মচারী তাদের গত এক বছরে কোন ম নাই, সকাল বেলায় এসে পে-কমিশন নিয়ে আলোচনা করা ছাড়া। এই অবস্থায় পে-িশন রিপোর্ট বেরোবার পর তারা যে ৯ কোটী টাকা নিয়ে সন্তুষ্ট থাকবে তাতো মনে হয় না,কাজেই রও অর্থের দরকার আছে। ৯ কোটী টাকার বদলে ৫২ কোটী টাকা দরকার হবে। ৪০ কোটী তি কেমন করে পূরণ হবে তার কথা নাই। ৪০ কোটী ৫৭ লক্ষ টাকা ঘাটতি। উন্নয়নমূলক কাজ । যাবে এই ঘাটতি পূরণ করতে পারলে। একদিন কাগজে দেখলাম সরকারী কর্মচারীরা াতার ধর্মঘটের হুমকি দিয়েছে। তাদের এত দিনের প্রতিশ্রুত আশা যদি নিঃশেষ হয়ে যায় লে তার যে ফল তাতে প্রশাসন যন্ত্র কিভাবে চলবে সেটা ভাববার কথা। আজকে আমাদের তিশীল বৈপ্লবিক সরকার বাংলাদেশকে এমন অবস্থায় নিয়ে এসেছেন যে বাংলাদেশের প্রশাসন স্থা অচল, আজকে বাংলাদেশের উন্নয়নমূলক কাজ হবে না। আমার ঘণ্টা পড়ে গেছে। আমি আর টা কথা বলে শেষ করছি। ১৯৪৮-৪৯ সালে যখন আমাদের 'প্রতিক্রিয়াশীল' কংগ্রেস সরকার ম হয়, তখন রাজস্বের আয় ছিল ৩৮ কোটী ১১ লক্ষ টাকা।

35—5-45 p.m.]

এখন এটা দাঁড়িয়েছে ২৮০ কোটী টাকা। যদিও ১৯৬৮-৬৯ সাল পর্যন্ত এই রাজ্যে বাজেট তি দেখা যায় কিন্তু এত রাজস্ব বাড়া সত্বেও ১৯৭০ সাল থেকে প্রচণ্ড ঘাটতি দেখা যাচ্ছে এবং ঘাটতি পূরণ করবার কোন পথ অর্থমন্ত্রী মহাশয় দেখাতে পারেন নি। আমাদের সদস্যেরা একে দুঃখ করে বলছিলেন, এত টাকা বরাদ্দ ছিল অথচ মাত্র এত টাকা খরচ হয়েছে। এতো হবেই। াসন চালানোর খরচ কমান যাচ্ছে না তাই খাড়া গিয়ে পড়ছে উন্নয়নমূলক কাজের উপরে। রে যে অবস্থা তাতে একটাও উন্নয়নমূলক কাজ হবে না। শুধু তাই নয়, আমাদের যে সেটস্ তৈরী হয়েছিল সেগুলো একের পর এক নষ্ট হয়ে যাচ্ছে। আপনি যদি বাজেট খন তাহলে দেখবেন যত স্কুল, হাসপাতাল তৈরী হয়েছে সেগুলো সারানোর খরচ ধরা নি। শুধু তাই নয়, এডুকেসনাল এক্সপেনডিচার অর্থাৎ সায়েন্স ল্যাবোরেটরি, লাইব্রেরীর কোন পয়সা নেই। ৫০০/৬০০ কোটী টাকার যে এ্যাসেটস্ এই পশ্চিমবাংলায় ছিল এই রাজত্বে সেটা ধ্বংস হবে। আমার বন্ধুরা বলেছেন বাস, ট্রামে লোকসান হচ্ছে।

লোকসান তো দূরের কথা, ১ হাজার থেকে ৫০০ বাস হয়েছে। কোটী কোটী টাকার বাস পুরাণ লোহার দামে বিক্রি করতে হবে। যাহোক, অন্য কথা ছেড়ে দিয়ে এই বাজেট সম্বন্ধে শুধু এই কথাই বলতে চাই যে, এই বৈপ্লবিক সরকারের হাতে পড়ে উন্নয়ন দূরের কথা, আমাদের যে সমস্ত এ্যাসেটস্‌ ছিল সেগুলো ধ্বংস হয়ে যাবে। একথা বলে আমি এই বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রীহরিপদ বাউড়ী ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী বা অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আমার পুরুলিয়া জেলা এবং রঘুনাথপুর কেন্দ্র সম্বন্ধে কিছু কথা আপনার মাধ্যমে বলতে চাই। আমাদের রঘুনাথপুর কেন্দ্রে প্রতি বছর অনাবৃষ্টি এবং সময়মত বৃষ্টি না হবার জন্য চাষের অনেক ক্ষতি হয়। গত বছর এই অবস্থা হওয়ায় চাষের অনেক ক্ষতি হয়েছে এবং তার ফলে সেখানে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছিল। এই অবস্থা দেখে গ্রামের আদিবাসীরা গ্রাম ছেড়ে দূরে চলে যাচ্ছে। তাই আমি অনুরোধ করছি যে কোন উপায়েহ হোক এই গ্রামবাসীদের বাঁচাবার জন্য সরকারী সাহায্যের ব্যবস্থা করুন। এবারে আমি আর একটি ঘটনা আপনার সামনে রাখছি। আমাদের রঘুনাথপুর কেন্দ্রে একটি পুরান হাসপাতাল রয়েছে কিন্তু সেখানে রোগীদের চিকিৎসার কোন ব্যবস্থা নেই। শুধু তাই নয়, রঘুনাথপুর কেন্দ্রে যক্ষা রোগে প্রত্যেক বাড়ীতে লোক মরে যাচ্ছে কাজেই তাদের চিকিৎসার ব্যবস্থা করবার জন্য আমি সরকারের কাছে অনুরোধ রাখছি। তারপর, এই পুরুলিয়া জেলায় অনাবৃষ্টি এবং বৃষ্টির অভাবে খরা হয় অথচ এখনও পর্যন্ত সেখানে কোন সেচ ব্যবস্থা হয়নি। কাজেই আমি অনুরোধ করছি যে কোন উপায়ে হোক সেখানে সেচের ব্যবস্থা করুন এবং সাধারণ কৃষক মানুষ যাতে চাষের মাধ্যমে বাঁচতে পারে সেই ব্যবস্থা করুন। তারপর, শিক্ষার দিক থেকে আমরা দেখছি পুরুলিয়ার মানুষ শতকরা ৯৯ জন নিরক্ষর। যুক্তফ্রণ্টের ৩২ দফা কর্মসূচীর ভিত্তিতে সরকার আদেশ দিয়েছেন ৮ম শ্রেণী পর্যন্ত বিনা পয়সায় শিক্ষার ব্যবস্থা করবেন। আমাদের ওখানে আদিবাসীরা নিজেদের পরিশ্রমে যে প্রাথমিক বিদ্যালয়গুলো চালু করেছে সেই বিদ্যালয়গুলো যাতে সরকারী পরিচালনায় পরিচালিত হয় সেই আবেদন আমি করছি। আমাদের পুরুলিয়া জেলায় ১টি বিড়ি শিল্প ছাড়া আর কোন কুটির শিল্প নেই। কিন্তু দুঃখের বিষয় সেই বিড়ি শিল্পে মালিকের অত্যাচার এবং জুলুম চলছে। প্রত্যেকটি জেলায় যেভাবে মজুরী রয়েছে আমাদের ওখানে সেইভাবে নেই। সেইজন্য আমি সরকারের কাছে অনুরোধ রাখছি প্রতিটি জেলায় যে মজুরী রয়েছে সেই মজুরী যেন আমাদের ওখানেও ধার্য করা হয়। একথা বলে এই বাজেটকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অসহায় মুখ্যমন্ত্রী, এই অসভ্য এবং বর্বর যুক্তফ্রণ্ট সরকারের অর্থমন্ত্রী হিসাবে পশ্চিমবাংলার জন্য ১৯৭০-৭১ সালের অন্তঃসারশূন্য যে বাজেট পেশ করেছেন, আমি তার তীব্র বিরোধীতা করছি। বিরোধীতা করছি এই জন্য, এই যে বিরাট ঘাটতিযুক্ত বাজেট, এই ঘাটতি বাজেট কি ভাবে মেটানো হবে, তিনি তার কোন ইঙ্গিত না দিয়ে সমস্ত বাংলার মানুষকে একটা সাসপেন্সের মধ্যে রেখেছেন। কেননা আমরা দেখেছি যে গত বছর যেমন আবার অর্ডিন্যান্স করে করেছিলেন, আগামী বছরও তা যে হবে না তার কোন নিশ্চয়তা নেই, এর ফলে সমস্ত মানুষ আজকে শঙ্কিত হয়ে রয়েছে বলে আমি এই বাজেটের বিরোধীতা করছি। স্যার, ডেভলপমেণ্ট বাজেটে ঘাটতি বাজেট হয়, অর্থনীতি সম্বন্ধে যার সামান্যতম জ্ঞান আছে, তারা সেটা স্বীকার করবেন। কিন্তু এই যে বিরাট ঘাটতি বাজেট এর কোনটা যে ডেভলপমেণ্ট হবে পশ্চিমবাংলার আগামী বছরে, কোন প্রজেক্ট হবে, এর কোন ইংগিত এই বাজেটের মধ্যে আমরা পাচ্ছি না, এর জন্য এই বাজেটকে আমি তীব্রভাবে বিরোধীতা করছি। একটা প্রায় ১০০ কোটি

টাকার ঘাটতি বাজেট, বর্ত্তমানে ৪০ কোটি ৫৭ লক্ষ টাকা ঘাটতি দেখানো হয়েছে কিন্তু পে-কমিশনের রিপোর্ট যদি মোটামুটি ভাবে মেনে নেওয়া হয় তাহলে এটা গিয়ে দাঁড়াবে প্রায় ১০০ কোটি টাকায়। এটা কি ভাবে কোন ডেভলপমেণ্ট কাজ হবে এটা বুঝতে পারছি না, সেইজন্য এই বাজেটকে বিরোধীতা করছি। এই যুক্তফ্রন্ট সরকার ইলেকশনের সময় মানুষের কাছে যে ৩২ দফা কর্মসূচীর কথা বলে এখানে এসেছিলেন এবং বহু আশ্বাস পশ্চিমবাংলার জনসাধারণকে দিয়ে ভোট নিয়েছিলেন যে জনসাধারণের উপকার হবে এবং তাদের দুঃখ কষ্ট লাঘব হবে কিন্তু বর্ত্তমানে দেখছি যে সেই ৩২ দফা কর্মসূচীর রফা তারা এই এক বছরের মধ্যেই শেষ করে দিয়েছেন। তারা কি জনকল্যাণ-মূলক কাজ করতে পেরেছেন এই সময় কালে? আপনারা দেখেছেন যখন গভর্ণার্স এ্যাড্রেসের উপর মাননীয় পরিষদীয় মন্ত্রীমহাশয় বক্তৃতা করছিলেন, তখন তিনি সেটা স্বীকার করেছেন যে তারা যে আশ্বাস দিয়ে এসেছিলেন তা এখন প্রেমিক-প্রেমিকার কথায় দাঁড়িয়ে গেছে। প্রেমিক প্রেমিকাকে বিয়ের আগে অনেক কথা দিয়ে থাকে কিন্তু বিয়ে হয়ে যাবার পর সেই সমস্ত কথা কথাই থেকে যায়। তিনি স্বীকার করেছেন যে তারা যে ৩২ দফা কর্মসূচীর কথা দিয়ে এসেছিলেন, সেইগুলি আজকে কথাতেই পরিণত হতে চলেছে। স্যার, আজকে সরকার পক্ষের যারা সদস্য তাদের কাছ থেকে দুটি মাত্র কথা শুনতে পাওয়া যায়, একটি হচ্ছে যে ২২ বছরে কংগ্রেস কি করেছে এবং দ্বিতীয়টি হচ্ছে তারা করতে পারছেন না তার একমাত্র কারণ হচ্ছে কেন্দ্রের বিমাতৃসুলভ ব্যবহার। স্যার, আমরা যদি ভাল ভাবে গত এক বছরের কার্য্যাবলী পরীক্ষা করে দেখি,—একটা কম্পারেটিভ ষ্টাডি যদি করে দেখি তাহলে দেখবো যে কেন্দ্র কতটা দায়ী এবং এরা এরজন্য কতটা দায়ী। ১৯৪৭ সাল থেকে ১৯৬৭ সাল পর্য্যন্ত জন জীবনের প্রতি ক্ষেত্রে, কি শিক্ষা, কি স্বাস্থ্য, কি পি, ডবলিউ, ডি, প্রতিটি ক্ষেত্রে তারা যে উন্নতি করেছিল, তার থেকে এরা একটুও উন্নতি করতে পারেনি। যদি একটা গ্রাফ নেওয়া যায় রেট অব এক্সপ্যান্সনের তাহলে দেখা যাবে যে এদের আমলে কিছু করা হয়নি। কংগ্রেসের আমলে প্রতিটি বৎসরে এদের চেয়ে অনেক বেশী কাজ হয়েছিল। প্রকৃতপক্ষে এই এক বছরের এই কম্পারেটিভ ষ্টাডি যদি না করি এবং তাহলে প্রকৃত অবস্থাটা আমরা বুঝতে পারবো না, এবং শুধু ওরা কংগ্রেসের উপর কেন্দ্রীয় সরকারের উপর দোষ চাপিয়ে যাবেন। তাই আজকে এই বক্তৃতার মধ্যে দিয়ে আজকে একটা বিচার করবার সুযোগ পেয়েছি।

[5-45—5-55 p.m.]

এবং এই বক্তৃতা না করে কেবল মাত্র রাজনৈতিকমূলক বক্তিতা দিয়ে কেন্দ্রের উপর দোষ চাপিয়ে দিয়ে এই সরকার যে অকেজো অবস্থার মধ্যে আছে সেটা তারা চাপা দেবার চেষ্টা করছেন। আমরা দেখেছি এর আগে কংগ্রেস আমলে কেন্দ্র যে টাকা গ্রাণ্ট হিসাবে দিয়েছিল যুক্তফ্রন্ট এর আমলে তার চেয়ে বেশী টাকা দিয়েছে। স্যার, জ্যোতিবাবু যখন অপজিসান লিডার ছিলেন তখন বাজেটে পুলিস খাতে আলোচনার সময় তিনি তার বিরোধিতা করতেন। কালকে যামিনীবাবু বললেন এই যে পুলিশের যে বেতন বেড়েছে সেহেতু পুলিস খাতে ব্যয় বরাদ্দ বেশী হয়েছে। আমি জানতে চাই ১৯৪৭ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত পুলিশের খাতে যে বরাদ্দ বেড়েছিল সেই সময়ে মধ্যে কি পুলিশের বেতন বাড়েনি। তখন যদি পুলিশের খাতে বেশী বেতন হতো তাহলে তার বিরোধীতা করা দরকার ছিল। কিন্তু জ্যোতিবাবু তার বিরোধিতা করতেন? আজকে আমরা দেখছি আজকে পুলিশের লএণ্ড অডার মেনটেণ্ড করার জন্য যা কর্ত্তব্য সেগুলি না করে তারা নিষ্ক্রীয় অবস্থায় থাকছে। নাম্বার অফ পুলিশ বাড়েনি, পুলিশের একটিভিটি বাড়েনি, আজকে তাই পুলিশ খাতে ব্যয় বরাদ্দের কোন প্রশ্ন উঠে না। আমরা দেখতে পাচ্ছি কেন্দ্রের উপর তারা দোষ চাপাচ্ছেন কিন্তু কেন্দ্র থেকে যে টাকা পেয়েছেন সেই টাকা তারা সম্পূর্ণভাবে খরচ করতে

পারেন নি। এই রকম দেখতে পাচ্ছি শিক্ষা খাতে। শিক্ষার এক্সপানসানের জন্য, ডেভালাপমেন্ট ওয়ার্কের জন্য যা করা দরকার তা না করে আমরা দেখতে পাচ্ছি সেই খাতে তারা খরচ করতে পারছেন না। গ্রামে বহু স্কুলের শিক্ষকরা বেতন পাচ্ছেন না। যেমন টাকা ধরা হয়েছিল অবৈতনিক বাধ্যতা মূলক শিক্ষার ক্ষেত্রে ১০৫ লক্ষ টাকা। সেখানে খরচ হয়েছে ৮২ লক্ষ টাকা। বালিকাদের প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষার জন্য ১২ লক্ষ টাকার মধ্যে খরচ করেছে মাত্র ১ লক্ষ টাকা। শিক্ষকদের বাসস্থানের ব্যবস্থার জন্য ২৩০ হাজারে মধ্যে মাত্র ৩০ হাজার। প্রাথমিক বিদ্যার্থী গরীব ছাত্রদের বই দেবার জন্য ১০ লক্ষ টাকার মধ্যে খরচ হয়েছে ১ লক্ষ টাকা। সারা ভারতের অর্থনৈতিক চিত্র যদি দেখি তাহলে দেখবো পশ্চিমবাংলার সামগ্রিক অর্থনৈতিক পরিস্থিতি অনেক খারাপ। এই এক বছরে পশ্চিমবাংলায় কর্ম সংস্থানের ক্ষেত্র শতকরা ২৩.৪ ভাগ কমেছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে বেকারের সংখ্যা বেড়েছে ৫৫ হাজার। ৩২ দফা কর্মসূচীর মধ্যে এরা বলেছিলেন যে আমরা প্রশাসনকে দুর্নীতিমুক্ত করবো, কিন্তু আমরা দেখতে পাচ্ছি দুর্নীতিমুক্ত করার চেয়ে প্রশাসনকে আরো দুর্নীতি পরায়ন করে তুলেছে। সুতরাং এই যে রঙ্গীন ফানুষ এরা মানুষের কাছে রেখেছিলেন তা কোন দিক থেকে প্রমাণ করতে পারেন নি। শিক্ষার দিক থেকে আর একটা কথা বলি আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী যিনি আগে এ, বি, টি, এর সভাপতি ছিলেন তিনি তখন শিক্ষকদের সরকারী কর্মচারীদের মতন বেতন এবং সুযোগ সুবিধার জন্য তিনি আন্দোলন করেছিলেন। কিন্তু আজকে শিক্ষা খাতে ৬ কোটি ২২ লক্ষ টাকা বেশী বরাদ্দ হয়েছে এটা আনন্দের কথা। কিন্তু এই ৬ কোটি ২২ লক্ষ টাকা যে বেশী বরাদ্দ হয়েছে আমরা জানতে চাই যা বাজেটের কোন ইঙ্গিত পাওয়া যায় নি যে এই টাকা এডুকেশান এক্সপানসানের জন্য ব্যয় করা হবে কি না। যেটা কংগ্রেস আমলে বলা হয়েছে যে কি প্রাইমারি স্কুল, কি সেকেণ্ডারী স্কুল, কি কলেজ, কি ইউনিভারসিটি প্রত্যেকটি ক্ষেত্রে এইভাবে এক্সপানসান হয়েছে তার সঙ্গে আমরা যদি তুলনা করি আমরা দেখবো যে কিরকম এক্সপেনসান হয়েছে—অর্থাৎ হয়েছে কি না। কোন রকম এক্সপানসান হয়নি। শচীনবাবু বলেছেন এবং আমারও প্রত্যক্ষ অভিজ্ঞতা আছে যে হায়ার সেকেণ্ডারি বা মালটি পারপাস স্কুলের ও কলেজের তাদের নিজস্ব ল্যাবরেটারি ও লাইব্রেরী যা আছে তা মেণ্টেন করা কঠিন হয়ে পড়েছে। যদি সেখানে অফিসাররা যান তাহলে দেখতে পাবেন যে কিভাবে কি হচ্ছে। গ্রাণ্টএড এর টাকা বাজেটে নেই। দিনের তর দিন শিক্ষক মহোদয়দের বেতন বাকী থেকে যাচ্ছে। এই যে ৬ কোটি ২২ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে এতে কোন এডুকেশান এক্সপানসান হবে না। স্যার, পে-কমিশনের যে রিপোর্ট হয়েছে তাতে আমাদের সার্টিসফাই করতে পারেনি। কারণ আমরা মনে করি না যে সমস্ত সমস্যার কথা বিশেষ করে শিক্ষামন্ত্রী মহাশয় তাদের সামনে তুলে ধরেছেন সে সমস্ত কিছুতেই পুরণ হতে পারে না। তাছাড়া মাননীয়া সদস্যা শ্রীমতী ইলা মিত্র একটা কথা বলেছেন শিক্ষামন্ত্রী মহাশয় ক্যাবিনেটে একটা কথা বলেছেন আর বাইরে এসে এ, বি, টি কে বলে মুভমেণ্ট কর তাদের দিয়ে আন্দোলন করাচ্ছেন যে বাজেটের শতকরা ৩০ ভাগ শিক্ষা খাতে দিতে হবে এবং শিক্ষকদের অন্যান্য সুযোগ সুবিধা দিতে হবে। যদি তাঁর ক্যাবিনেটের সঙ্গে মতানৈক্য হয় বা পার্থক্য থাকে তাহলে যে নীতিকে তিনি বিশ্বাস করেন না তা কি করে তিনি এ্যাকসেপ্ট করেন, ক্যাবিনেট থেকে তাঁর পদত্যাগ করা উচিত। সুতরাং এই বাজেটে এ সঙ্গতি আছে বলে আমরা মনে করি না ও অর্থমন্ত্রী মহাশয়ের যে ঘাটতি বাজেট সে ঘাটতি পুরণের আভাস ইঙ্গিত নেই বলে এই বাজেটের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে বাজেট পেশ করা হয়েছে তার মূল সুরের প্রতি আমার সমর্থন জানিয়ে বক্তব্য রাখবো। যে সুর তার মধ্যে ধ্বনিত হয়েছে সে সুর হচ্ছে গরীব সাধারণ মানুষের প্রতি দরদের সুর, সেই সুরে তো যুক্তফ্রন্ট এর জন্ম দিয়েছে কাজেই সেই সুরকে

আমাদের নিজেদের সঙ্গী হিসাবে করে নিয়ে আমরা অগ্রসর হব বলে আশা করি। বাজেট সম্বন্ধে আলোচনা করবার আগে আজকে আমার স্মরণে আসছে আজ ২৫শে ফেব্রুয়ারী। ১৯৬৯ সালের ২৫শে ফেব্রুয়ারী যুক্তফ্রন্ট সরকার গদীতে আসীন হয়েছিল। সেদিন এই ২৫শে ফেব্রুয়ারী লক্ষ লক্ষ মানুষের প্রত্যাশার পালঙ্কে যে শিশুটিকে জন্ম দিয়েছিল আজকে সেই ২৫শে ফেব্রুয়ারী এসেছে যুক্তফ্রন্টের বর্ষপূর্ত্তী হয়েছে। কিন্তু সে দিনের যে লক্ষ লক্ষ কোটী কোটী মানুষের আনন্দের জোয়ার ১ বছর পরে বিষাদের বিহ্বলতায় বাঙ্গালীকে আজকে বিচলিত করে তুলেছে বললে অত্যুক্তি হয় না। আজ তাই তার জন্ম দিনে কোটী কোটী মানুষের উদ্বেগ পালঙ্কে শায়িত ঐ গর্বিত শিশু কি নিঃসাড়ে অচেতনতায় শেষ হবে না জনগণের ঐ মানসপুত্র তার নূতন জীবন নিয়ে নব মূল্যায়ন নিয়ে অগ্রসর হবে এই প্রশ্ন জাতি আজ আমাদের কাছে রেখেছে। বাজেট আলোচনা করবার আগে এই রাজনৈতিক পটভূমিকায় আমাদের বিস্মৃত হলে চলবে না কিন্তু সঙ্গে সঙ্গে এটাও বিস্মৃত হলে চলবে না যে আজ আমাদের যে সঙ্কট এসেছে সে শিশুটিকে অপমৃত্যুর হাতে ঠেলে দেওয়া হচ্ছে সেই পুতনা রাক্ষসীদের দল ঐ প্রতিক্রিয়াশীল দল তারা উল্লসিত হয়ে উঠেছে। আজ তাই তার জন্ম লগ্নে তাকে খতম করবার যে আগ্রহ সেই আগ্রহ তাদের ছিল বলেই তারা উল্লোসিত হয়েছে এবং দেখছে যে হয়ত বা সে শিশুর মৃত্যু ঘটবে। কিন্তু বাংলাদেশের মানুষ তাদের এই মানসপুত্রের এইভাবে অপমৃত্যু হতে দেবে না। স্যার, সিদ্ধার্থবাবু অনেক কথা বললেন তিনি মাননীয় ব্যক্তি। তিনি এবং কংগ্রেস দল বারে বারে আমাদের সরিকি সংঘর্ষের কথা বলে এই কথাই বোঝাতে চাচ্ছেন যে আমরা সংঘর্ষ করছি ওদের তাতে খুব লাগছে।

[5-55—6-05 p.m.]

আমি ওদের জিজ্ঞাসা করছি, সংঘর্ষ তো আমরা করছি, আপনাদের কংগ্রেসী কটা মরেছে? আপনারা তো দিব্যি বেড়িয়ে বেড়াচ্ছেন, আপনাদের ভয় কিসের? আপনারা নির্বিবাদে চলে যাচ্ছেন, দুঃখ তো ওখানেই। আমরা সংঘর্ষ করছি দুঃখ কি'সর সিদ্ধার্থবাবুর সেটা জানতে চাই। আমি সিদ্ধার্থবাবুকে বলে দিতে চাই সেই মহাভারতের গল্প। স্যার, আপনি পণ্ডিত লোক আপনি জানেন। সেই পাণ্ডবদের সঙ্গে যখন শ্রীকৃষ্ণের যুদ্ধ হয়েছিল সেই সময় দুর্যোধনের কাছে শ্রীকৃষ্ণ যখন দূত পাঠিয়েছিলেন তখন দুর্যোধন বলেছিলেন আমরা নিজেরা যখন যুদ্ধ করি তখন একদিকে একশ আর একদিকে পাঁচ, আর আপনার সঙ্গে যখন যুদ্ধ হবে তখন আমরা একদিকেই ১০৫ জন। এই কথাটা সিদ্ধার্থবাবুকে স্মরণ করিয়ে দিতে চাই। এই বাজেট যখন পড়ছি তখন আমার মনে হচ্ছে বাজেটের সুরটা ভাল হলেও বাজেটে যেন একটা তাতে সংকোচ, সংশয় ফুটে উঠেছে, এই কথা যদি বলি তাহলে নিশ্চয় ভুল বলা হবে না। যে ষ্ট্যাটাস্কো ভাঙ্গার জন্য বাংলার কোটি কোটি অবহেলিত মানুষ দুর্নিবার প্রেরণা জুগিয়েছে সেই ষ্টাটাস্কো ভাঙ্গার যন্ত্ররূপে এই বাজেট রচিত হয় নি একথা আমি বলতে বাধ্য হচ্ছি। সর্বসাকুল্যে ৪০ কোটি টাকা ঘাটতি। অবশ্য এই ঘাটতি উন্নয়নকামী দেশে হওয়া সম্ভব এবং সেই ঘাটতি কিভাবে হয়েছে সেটা দেখতে হয়। রেভিনিউ যদি এক্সপেনডিচারের মাধ্যমে হয় সেটা কতটা, ক্যাপিটাল এক্সপেনডিচারের মাধ্যমে হলে সেটাই বা কতটা সে সমস্ত দেখার পরে সে ঘাটতি পূরণ সম্পর্কে আমাদের চিন্তা করতে হয়। সেইটা চিন্তা করতে গিয়ে আজকে আমার মনে পড়ছে যে, আজও আমরা বাংলাদেশ সেই ঔপনিবেশিক শাসনের মধ্যে বাস করছি, ওঁরা পুরোপুরি কেন্দ্রের দালালী করেন, ওঁরা বাংলাদেশের মানুষ না দিল্লীর মানুষ? চা শিল্প, পাট শিল্পের মাধ্যমে বাংলাদেশ কেন্দ্রের ভাণ্ডার পূর্ণ করছে। যে চা শিল্প, পাট শিল্প এবং ইনডাষ্ট্রিয়াল টয়কল যে লুটেরা লুট করছে তার বলি হচ্ছে বাংলাদেশের মানুষ, আর একদিকে শ্রমিকরা বলি হচ্ছে। বাংলাদেশ থেকে কোটি কোটি টাকা, ১৫৮ কোটি টাকা সেনট্রাল বাজেটে যাচ্ছে। আর বাংলার যুবকরা বাংলাদেশের মানুষরা

বঞ্চিত হচ্ছে। এই অবস্থার প্রতিকারের জন্য ষ্ট্যাটাস্কো ভাঙবার জন্য যদি যুক্তফ্রন্ট সরকার খাঁড়া না হয় তাহলে আমি বলবো আমরা আমাদের কর্তব্যকে অবহেলা করছি। সেইজন্য আমি আপনার মাধ্যমে প্রস্তাব রাখতে চাই যে, আজকে আমাদের স্থির করা দরকার চা শিল্প, পাট শিল্প, কয়লা শিল্প —এগুলো আমরা রাষ্ট্রায়ত্ব করবার জন্য অগ্রসর হবো কিনা। চরণ সিং যদি ইউ, পি-তে চিনি শিল্পকে রাষ্ট্রায়ত্ব করতে পারে তাহলে আমরা পারবো না কেন? শুধু তাই নয়। বড় বড় শিল্পপতিরা যুক্তফ্রন্ট হওয়ার পরে আমাদের ধমক দিচ্ছে তারা নাকি সবাই চলে যাবে। তাদের দুধের গাই চা শিল্প, পাট শিল্প ছেড়ে চলে যাবে কি করে? আমি আপনার মাধ্যমে বলতে চাই এই দুধের গাই ছেড়ে যদি চলে যেতে চায় দেখা যাক ওদের কোথায় কোন গাই দুধ দিতে পারে। তাই আপনার মাধ্যমে আমি এই দাবী করবো যে, যুক্তফ্রন্ট সরকারকে চা শিল্প, পাট শিল্প, কয়লা শিল্পকে রাষ্ট্রায়ত্ব করতে হবে। তারজন্য যদি কেন্দ্রীয় সরকারের সঙ্গে কনফনটেশন করতে হয় তাহলে বাংলাদেশের মানুষ দাঁড়াবে, ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে দাঁড়াবে যে ইন্দিরা গান্ধী ভাঁওতা দিয়ে যাচ্ছে জনসাধারণকে।

স্যার, আপনি নিজে উদ্বাস্তু সমস্যা নিয়ে অনেক আন্দোলন করেছেন। আপনি দেখেছেন দণ্ডকারণ্যের অপমৃত্যু। সেখানে আমাদের বাংলার মা বোনেরা আজকে লোভ ও বিলাসিতার বলি হচ্ছেন এবং ইন্দিরা গান্ধীর কনসেনট্রেশান ক্যাম্প দণ্ডকারণ্য আজকে বাংলাকে পঙ্গু করবার জন্য হয়েছে।

অথচ আজ আমাদের বাংলাদেশের সঙ্গে geological, ethorological সম্পর্ক আন্দামানের আছে। আমাদের বাংলার শহীদদের স্বাধীনতা, নেতাজীর সাধনায় ভরা আন্দামান আমরা চাই। যেখানে সামান্য উদ্বাস্তু বসাবার পর Central Govt. সে সব বন্ধ করে দিয়েছেন। বাংলাকে বাঁচানোর জন্য বাংলার মধ্যে আন্দামান চাই। আন্দামানকে প্রশাসনিক অঞ্চল হিসাবে বাংলার মধ্যে আনতে হবে। এই দাবী নিয়ে যুক্তফ্রন্ট সরকারকে কেন্দ্রের সঙ্গে confrontation করতে হবে এবং তা যদি না করতে পারি তাহলে বাংলাকে বাঁচান যাবে না। শুধু tax করে ঘাটতি পুরণ করা যায় না। কেরোসিনের উপর tax করায় আমাদের দুঃখ হয়। এরজন্য ১৯৬৬ সালে তরুন বালক নুরুল ইসলাম তার জীবন দিয়েছে। কেরোসিনের উপর tax বাড়ায় গরীব মানুষের ঘরে আলো জ্বলবে না। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করব যে তার আত্মা এই কথাই বলছে যে কংগ্রেসীরা যে আলো থেকে তাদের বঞ্চিত করেছিল সেই আলো থেকে আবার আমরাও তাদের বঞ্চিত করতে যাচ্ছি। আজ তাই এই বাজেটের সুরে সুর মিলিয়ে এই কথাই বলব যে পাট ও চা শিল্পকে nationalise করতে হবে এবং দরকার হলে তার জন্য ইন্দিরাগান্ধীর সঙ্গে confrontation করতে হবে।

**শ্রীসরল দেব ঃ** স্যার, বাহিরে প্রায় ৫ হাজার তহশিলদার বলছেন যে, ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী যদি তাদের সঙ্গে দেখা না করেন তাহ'লে তারা না খেয়ে অবস্থান করবেন। সেজন্য বলছি যে তিনি যদি তাদের সঙ্গে সাক্ষাৎ করেন তাহলে ভাল হয়।

**Mr. Deputy Speaker :** I will communicate the information to the Hon'ble Land & Land Revenue Minister and if he desires he can meet. I can only give this information that one honourable member has drawn my attention to the fact that some outsiders wanted to have an interview with the Land & Land Revenue Minister.

**শ্রীনেপাল চন্দ্র রায় ঃ** তহশীলদারদের দাবীর প্রতি পূর্ণ সহানুভূতি আমাদের আছে। এঁরা জনদরদী সরকার বলে গর্ব করেন, কিন্তু সেই ২৭ টাকা মাহিনা কর্মচারীদের সঙ্গে দেখা করার লজ্জায় তিনি লুকিয়ে আছেন।

**শ্রীবিভূতি পাহাড়ী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে বাজেট এখানে পেশ করছেন সেই বাজেটের মধ্যে কয়েকটি দুর্বলতা ...... ।

**Mr. Deputy Speaker** : I have been informed just now by another honourable member that the representatives of the Tehsilders have already had an interview with the Hon'ble Minister.

**শ্রীবিভূতি পাহাড়ী ঃ** বাজেটের মধ্যে যে দুর্বলতাগুলি আছে আমরা মনে করি যুক্তফ্রন্টের শরীক হিসাবে সেই দুর্বলতাগুলিকে পরিষ্কারভাবে এখানে বলা দরকার। বাংলাদেশের অর্থের অভাব আছে একথা আমরা স্বীকার করি।

[6-05—6-15 p m.]

এবং আমাদের কেন্দ্রীয় সরকার যে অর্থ আমাদের জন্য মঞ্জুর করেন সেটা বৈষম্যমূলক এবং কেন্দ্রের বিরুদ্ধে অর্থের জন্য আমাদের সংগ্রাম করা দরকার কিন্তু তার পাশে পাশে এটাও আমাদের আজকে দেখা দরকার যে কেন্দ্রের বিরুদ্ধে অর্থের জন্য সংগ্রাম হবে সেটা ঠিক, কিন্তু নিজেদের হাতে যেটুকু অর্থ আছে সেটুকু অর্থ ব্যয়, সেটুকু অর্থ কৃষকদের জন্য ব্যয় হবে, গ্রামাঞ্চলের জন্য ব্যয় হবে। কিংবা সহরে যেখানে বিলাস আছে, যেখানে ব্যাসন আছে সেখানকার জন্য বেশীর ভাগ ব্যয়িত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একথা আজকে আমরা পরিষ্কার দেখতে পাচ্ছি বাংলাদেশের গ্রামাঞ্চলে যেখানে প্রতি ২২ শত লোকের উপর হাসপাতালে মাত্র একটি বেড থাকে, সহরে সেখানে এক হাজার লোকের উপর একটি বেড থাকে। মফঃস্বলে, গ্রামাঞ্চলে ৩ শত থেকে সাড়ে তিনশত ডাক্তারখানায় কোন সরকারী ডাক্তার নেই। আর স্বাস্থ্য বিভাগের প্রতি, গ্রামাঞ্চলের প্রতি যে ঔদাসীন্য বাজেটে আছে, গ্রামের কৃষকরা যখন এই বাজেটকে ভাল করে বুঝবে, কি উত্তর আমরা দেবো? আমরা দেখছি যে মাত্র ১ কোটি ৫৫ লক্ষ টাকা আমরা সেই স্বাস্থ্য বিভাগের জন্য বেশী বরাদ্দ ধরেছি। ১ কোটি ৫৫ লক্ষ টাকার মূল্য কতটুকু? যেটুকু আমরা সরকারী আণ্ডার টেকিংএ গ্রেটার ক্যালকাটা মিল্ক সাপ্লাই স্কীমেতে লোকসান দিই, সেখানে ১ কোটি ২০ লক্ষ টাকা এবং দুর্গাপুর ট্রান্সপোর্ট এবং ওরিয়াণ্টাল গ্যাস কোম্পানীতে যেটুকু আমরা লোকসান দিই প্রতি বছরে, '৭০—৭১ সালে এইটুকু মূল্য আমাদের স্বাস্থ্যের উন্নতি—এই বাজেটের অবস্থা। ১ কোটি সেটুকু স্বাস্থ্যে বেড়েছে যেটুকু লোকসান দিই আমরা সরকারী এই তিনটি আণ্ডারটেকিং-এ। এই আমাদের স্বাস্থ্যের মূল্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একথা জানেন যে মানুষ, সাধারণ লক্ষ লক্ষ কৃষক আজ বাংলায় তারা জাগছে, তারা দাবী করছে যে বাংলার কৃষকদের জন্য বাজেটে আরো বরাদ্দ হোক। কতটুকু বৃদ্ধি করেছেন? বৃদ্ধি করেছেন মাত্র ৫২ লক্ষ টাকা। যেটুকু টাকা তার মূল্য কতটুকু? যেটুকু টাকা দুর্গাপুর ট্রান্সপোর্ট কোম্পানীতে বছরে লোকসান দিই, যেটুকু টাকা ওরিয়াণ্টাল গ্যাস কোম্পানীতে বছরে লোকসান দিই, ১৯৭০-৭১ সালে সেখানে ৫২ লক্ষ টাকা লোকসান দেওয়া হবে একদিকে সেইটুকুই কৃষকদের উন্নতির জন্য কৃষিতে ধরা হয়েছে, এই বরাদ্দ। মানুষ আজকে অভিযোগ অনেক করেন। চারদিকে অনেক অত্যাচার, মানুষ অনেকেই বলেন বিচার চাই, ন্যায় বিচার শান্তি চাই, শৃঙ্খলা চাই। আমরা সেইজন্য বিচার বিভাগকে প্রশাসনের হাত থেকে সরিয়ে দিতে চাই। প্রশাসনের অধিকার থেকে মুক্ত রাখতে চাই। সেই ন্যায় বিচারের অধিকার প্রশাসন থেকে মুক্ত হবার যে পরিকল্পনা তারজন্য আমরা কতটুকু টাকা ধরেছি? ধরেছি মাত্র '৭০—৭১ সালে ১২ লক্ষ টাকা। ১২ লক্ষ টাকার কতটুকু মূল্য? যেটুকু পলতায় যান্ত্রিকভাবে ইট উৎপাদন ৭০'—৭১ সালে আমরা লোকসান দেবো সেইটুকু জুডিশিয়ারি সেপারেশনে আমরা ধরেছি। আজকে যদি

বাংলাদেশের মানুষ বলে যে গ্রামাঞ্চলের জন্য এই বাজেটে সেইভাবে দেখা হয়নি তাহলে তার কি উত্তর হবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকার আণ্ডারটেকিং বিদেশী কোম্পানীর হাত থেকে ম্যানেজমেণ্ট আমরা নিয়েছিলাম। ক্যালকাটা ট্রামওয়ে কোম্পানীর কথা বারবার, বিরোধী দলে যখন আমরা ছিলাম, আমরা বলেছিলাম টপ হেভি এ্যাডমিনিষ্ট্রেশন, আমরা বলতাম যে কংগ্রেস যেখানে হাত দেয় সেখান থেকেই দুর্গন্ধ বের হয়, জ্যোতিবাবুও বলতেন আর আজকে এর অবস্থা কি? সেই আজকে ৩ কোটি ৪৫ লক্ষ টাকা ক্যালকাটা ষ্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন এবং যেখানে বিদেশী মালিকানা সেই ট্রামওয়ে কোম্পানীকে দেওয়া হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের দিনে এই ট্রামওয়ে কোম্পানী সম্পর্কে আমাদের পুরাণো সিদ্ধান্তকে নুতনভাবে রূপায়ণ করা দরকার। আমার বিশ্বাস যে যিনি এর মন্ত্রী তিনি চিন্তা করবেন, মন্ত্রীসভা চিন্তা করবেন, বিধানসভা চিন্তা করবেন সেই ক্যালকাটা ট্রামওয়ে কোম্পানীর আণ্ডারটেকিং অন্য উপায়ে যে সমস্ত আইনকানুন আছে, ইনডাষ্ট্রিয়াল ডেভালপমেণ্ট রেগুলেশন এ্যাক্ট, ১৯৫৪. সেই অনুযায়ী ওয়ার্কার্স কো-অপারেটিভ করে তাদের হাতে তুলে দেওয়া দরকার, শ্রমিকদের হাতে। তেমনি করে ষ্টেট ট্রান্সপোর্ট করপোরেশনকে সেই শ্রমিকদের হাতে তার পরিচালন দায়িত্ব তুলে দেওয়া দরকার। আর সেখানে সরকারী মাথাভারী প্রশাসন সরিয়ে আনা দরকার। আজকে কৃষির উন্নতির কথা বলছেন, কিন্তু গরুকে বাদ দিয়ে কৃষক যারা জমি চাষ করে তাদেরকে বাদ দিয়ে, লাঙলকে বাদ দিয়ে, বলদ চিকিৎসা বাদ দিয়ে কৃষির উন্নতির কথা ভাবা যায় না। আজও বাংলাদেশে ৩৩৪ ব্লকের মধ্যে ১১০টি ব্লকে এখন কোন ভেটিরিনারী ডাক্তার নেই, ওষুধ নাই, তারজন্য বরাদ্দ করেছেন মাত্র ২৮ লক্ষ টাকা। সেইজন্য আমি বলছি এটা কৃষকের বাজেট নয়, একথা আজকে পরিষ্কারভাবে দৃঢ়তার সঙ্গে জানানো যায়। আর একটি মাত্র কথা বলে একটি সরকারী চিঠি প্রকাশ করে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্য শেষ করবো এবং সেটুকু শেষ করবার জন্য যেটুকু সময় লাগবে সেটা দেবেন। আমি দু একদিন আগে একটা বই পেয়েছি। সেই বইয়ের নাম হচ্ছে New Objectives, New Projects, West Bengal, a brief Survey সেই বইটি প্রকাশ করেছে Informations and Public Relations Deptt. তাতে লেখা আছে সরকারের কোন কোন মন্ত্রী কোন কোন ডিপার্টমেণ্টে উল্লেখযোগ্য উন্নতি করেছেন। তাতে কে কে আছেন—লেবার আছে, এগ্রিকালচার নমো: নমো: করে আছে, ইরিগেসানও নমো: নমো: করে আছে, ইনডাষ্ট্রিজ এণ্ড লেবার আছে, ফুড পলিসি আছে, ল্যাণ্ড পলিসি আছে, ইনডাষ্ট্রি এণ্ড ইনডাষ্ট্রিয়্যাল রিলেসান আছে, এডুকেশান আছে, ফাণ্ডামেণ্টাল রাইটস এণ্ড সিভিল লিবার্টি নামে হোম আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যদি মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রীর কাছে জানতে চাওয়া হয় যে এই ইনফর্মেসান ডিপার্টমেণ্ট এই যে বই বের করেছে যাতে হেল্থের সম্বন্ধে কিছু নাই, এ্যানিম্যাল হাসব্যাণ্ড্রি সম্বন্ধে কিছু নেই, জুডিসিয়্যাল ডিপার্টমেণ্ট সম্বন্ধে কিছু নেই, কো-অপারেটিভ সম্বন্ধে কিছু নেই, কমিউনিটি ডেভেলাপমেণ্ট সম্বন্ধে কিছু নেই, এমন কি কাউন্সিল এ্যাবলিসান যা আমাদের এই উল্লেখযোগ্য আমাদের এই বিধানসভার অবদান যুক্তফ্রন্টের অবদান যে পরিষদ বিলুপ্তি করা তার কথা পর্যন্ত উল্লেখ নেই। সেই বইটি বলছে তার কোন দান নাই কোন উল্লেখ নাই। আমরা বলি আমাদের সরকারের অর্থ নাই, অথচ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কে এই বই প্রকাশ করেছে—অধীর চক্রবর্তী নামে ওদেরই এক ভদ্রলোক সেই পাবলিক রিলেসান ইনফর্মেসান ডিপার্টমেণ্টে তাকে সেখানে চাকুরী দেওয়া হয়েছে একসঙ্গে ৭টা ইনক্রিমেণ্ট দিয়ে এবং পাবলিক সার্ভিস কমিশনে না গিয়ে, তার ফলেই এই দাঁড়িয়েছে। এই পার্টিজ্যান স্পিরিট নিয়ে যুক্তফ্রন্ট ভাঙার কৌশল করে এই বই লেখা হয়েছে। উপাধ্যক্ষ মহাশয়, এটা আমার কথা নয়, একটি চিঠি আপনার অনুমতি নিয়ে আমি এখানে পাঠ করছি। চিঠিটি কোনপ্রকারে তার কিছু অংশ আমার কাছে এসে পড়েছে সেটা আমি পাঠ করছি। সেই চিঠির D. O. No. MPW/353 dated February, 21, 1970 from the Hon'ble Minister Shri Subodh Banerjee, PWD to Director

of Information and Public Relations. তার এক অংশ আমি পাঠ করছি I do not favour such publications giving publicity to some Ministries controlled by some parties because that smacks of partisanism The publication referred to above suffers from this defect. No partisan approach does more harm than any good to the Government as a whole. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে আমার নিবেদন, যুক্তফ্রণ্টের সকল মন্ত্রীর কাছে আমার নিবেদন যে ঐক্য রক্ষা করুন, পার্টিজান স্পিরিট কম করুন, বাংলাদেশের সাধারণ মানুষের মহত্ত নিয়ে সেবা করুন, কৃষকের কথা ভাবুন বাজেটে তাদের অংশ বাড়ান, আপনাকে ধন্যবাদ।

[6-15—6-25 p.m.]

**শ্রীমহম্মদ করিম বক্স** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তা সমর্থন করি। এই বাজেটে এই দুর্মূল্যের বাজারে সরকারী কর্মচারীদের কথা ভাবা হয়েছে। যুক্তফ্রন্টের সব পার্টি এখানে শ্রমিকদের কথাও চিন্তা করেছেন। কিন্তু দুঃখের বিষয় মাননীয় অর্থমন্ত্রীর ভাষণে জানতে পারি, ৫০ ভাগ সম্পদ যেখানে কৃষিজাত থেকে আসে, সেই কৃষকদের জন্য চিন্তা খুব কম করাই হয়েছে। এতদিন তা হয় নাই। কিন্তু এই যুক্তফ্রন্টেরও তো বয়স এক বছর হয়ে গেল। এখানে কৃষকদের বিষয় চিন্তা করা হয়নি। আমি আমার কেন্দ্রের কতকগুলি সমস্যার কথা এখানে উল্লেখ করবো। এই সমস্যা সমগ্র বাংলাদেশের পক্ষে হয়ত প্রযোজ্য হবে। এই সরকারের পলিসি রূপায়ণ যারা করেন তাঁদের মধ্যে একটি ব্যাধি ঢুকে গেছে। সেই ব্যাধি পূর্বেকার। সেই ব্যাধি এখনও দূর হয়নি। সেই ব্যাধি হচ্ছে দীর্ঘসূত্রতা, উদাসীনতা ও অবহেলা। আমাদের গাঁয়ের লোকের অবহেলা করা হয়। আমি গতবারের বাজেট বক্তৃতায়ও উল্লেখ করেছিলাম যে, আমাদের কেন্দ্রের অর্দ্ধেক অংশে প্রায় এক লক্ষ লোক। তারা সবাই প্রায় উদ্বাস্তু। কঠিন পরিশ্রমী কৃষক তারা। দু-এক বছর অন্তর সেই অঞ্চল ডুবে যায়, বন্যায় নয়, কতকগুলি খালের মুখ Silted up হয়ে যাওয়ায় তাদের জমির ফসল নষ্ট হয়। এই সম্পর্কে আমি সেচমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম। তিনি আমাকে চীফ-ইঞ্জিনিয়ারের সঙ্গে দেখা করতে বলেন এবং আমি তাঁর সঙ্গেও দেখা করি ও এই সব দুঃখের কথা বলি। কিন্তু দুঃখের বিষয় এক বছরের মধ্যে বাজেটে টাকা না থাকতে পারে, কিন্তু Contingency ফাণ্ডে তো টাকা থাকতে পারে, সেখান থেকে তো এর একটা উত্তর দেওয়া যেত। যে গণদেবতার একটি অংশ ঐ এক লক্ষ লোক তাদের দুরবস্থার কথা তাদিগকে জানিয়ে দেওয়া কোন ফল হোল না বা আজ হবে, কি কাল হবে বা আদৌ হওয়া সম্ভব নয় এর কোন একটা কথাও আমি দীর্ঘ সময়ে জানতে পারিনি। ঐ সিলিন্দা, হিংনাড়া, ডুবড়া ও দেউলি প্রভৃতি এইসব অঞ্চলের লোক অতিশয় দুরবস্থার মধ্যে পড়ে আছে। তাদের সম্বন্ধে একটু সদয় হোন। আর একটা ব্যাপার আছে, আমি আমাদের পূর্তবিভাগের কথা একটু বলবো। একটা রাস্তা আছে গোপালনগর-উখড়া রোড। তার মাঝে একটা পুল আছে। পুলের দুধারে একটা সাইনবোর্ডে লেখা আছে "ভারী মাল বহন করা নিষেধ ও বিপজ্জনক।" মজার ব্যাপার এই Loaded ভারী বোঝাই লরীগুলি অনায়াসে পার হয়ে যাচ্ছে, দুবছরের মধ্যে কোন বিপদ সেখানে হয় নাই। কিন্তু কেবল হাজার হাজার বাস প্যাসেঞ্জার যারা যাতায়াত করে, তাদের আটকে দেওয়া হয়। যাত্রীবাহী বাস সেই পুলের উপর দিয়ে যেতে পারে না, যাত্রীদের এজন্য অশেষ দুর্ভোগ ভুগতে হয়। এই সম্পর্কে বিভিন্ন জায়গায় আবেদন নিবেদন করেও কোন সুব্যবস্থা হয় নাই। প্রত্যেক ব্যাপারে এরকম অব্যবস্থা চলছে। তারপর হেল্থ-সেণ্টারের কথা কিছু বলবো। স্বাস্থ্য বিভাগের জন্য আমাদের মোটা টাকা ধরা আছে। আমাদের গাঁয়ে একটা স্বাস্থ্যকেন্দ্র আছে। সেখানের একটা টিউবয়েল গত অক্টোবর মাস থেকে out of order হয়ে আছে। কিন্তু এই সম্পর্কে বহু আবেদন নিবেদন করা সত্বেও কোন ফল পাওয়া যায়নি। সেখানের একজন বৃদ্ধা নার্স তিন মাসের ছুটি নিয়েছিলেন। তিন মাস পরে

দেখা গেল, আর একজন নার্স সেখানে এসে হাজির। এখন হেল্‌থ-সেন্টারে এই দুই নার্সের ঝগড়ার ফলে দেশের লোক বিব্রত হয়ে পড়েছে। এই তো অবস্থা।—আমাদের পলিসি রূপায়ণে যা হচ্ছে সে বিষয় নজর না দিলে আমাদের ভবিষ্যৎ আরও খারাপের দিকে যাবে। আমি পশুপালন বিভাগ সম্বন্ধে দু-একটা কথা বলবো। সেখানে যারা নিজেরা উদ্বাস্তু হয়ে ফার্ম গঠন করলো, তাদের ছেলেমেয়েরা এখন সেখানে চাকরী পায় না। তারা এখন সেখানে চাষবাসের জন্যও কোন জমি পায় না। এমতাবস্থায় তারা এখন বাঁচে কি করে ? আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীকে অনুরোধ জানাবো ঐ ফার্ম প্রতিষ্ঠা করতে গিয়ে যারা উদ্বাস্তু হয়েছে জমি দিয়ে, ঘর দিয়ে ও সম্পদ দিয়ে তাদের প্রতি যেন মন্ত্রী মহাশয় একটু নজর দেন। তারপরের বিষয় হোল চাষের বিষয়ে আজকে প্রশ্নোত্তরের সময় জানতে পারলাম যে আমাদের যা সেচ ব্যবস্থা করা হয়েছে তা আমাদের কৃষিজমির শতকরা ১০ ভাগ মাত্র কভার (cover) করবে, বাকী ৯০ ভাগ আমাদের সেচ এলাকার মধ্যে আনতে হবে, অথচ বলা হয় যে আমরা দু বছরের মধ্যে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হব। তারপর চারিদিকে দোচ্চার হয়েছে বেকার ভাতা দিতে হবে, আমাদের এখানে ঘেরাও হবারও সম্ভাবনা আছে। কিন্তু আমি বলি সেই গাঁয়ের লোক, সেই কৃষক-মজুর, নিম্ন কৃষক, মধ্যবিত্ত কৃষক তাদের কি করা হবে। তাদের নাম তো এনলিষ্ট করা হচ্ছে না। তাদের বেকার ভাতার উপায় কি আছে ? আমি বলবো যারা নিম্ন ও মধ্যবিত্ত কৃষক তাদের আপনারা জলের জন্য Shallow Tubewell সাপ্লাই করে সেচের ব্যবস্থা করেছেন, এখন ঐ Shallow Tubewell-এ তাদের ফসলের পড়তা করতে পারছে না, ঐ সব স্যালো-টিউবওয়েলগুলিকে যদি ইলেকট্রিক্স সাপ্লাই করে দেওয়া হয় তাহলে কিছু পড়তা হয়।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অনুরোধ করবো সংশ্লিষ্ট মন্ত্রীমহোদয়কে নিম্নমধ্যবিত্ত কৃষকদের জন্য সাবসিডি, আর কৃষিমজুরের জন্য বেকার ভাতার যেন ব্যবস্থা করেন।

সর্বশেষে আমি বলবো আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী তাঁর বাজেটে গরীবের দিকে একটু নজর দিয়েছেন এবং ভবিষ্যতে দেবেন বলে আশ্বাস দিয়েছেন। সেইজন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে এবং তাঁর এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীইলিয়াস রাজী**ঃ মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী ও অর্থমন্ত্রী ১৯৭০-৭১ সালের যে বাজেট পেশ করেছেন আমি তা সমর্থন করছি। মাননীয় অর্থমন্ত্রী তাঁর নিজের বাজেট বিবৃতিতে বলেছেন একটা জনহিতকর বাজেট তৈরী করার পক্ষে কি কি অসুবিধা আছে। যদি আমরা বাজেট বিবৃতিটা দেখি তাহলে দেখতে পাব যে মাননীয় অর্থমন্ত্রী বলেছেন—"ফেডারেসন পন্থী সংবিধানে রাজ্যগুলির মধ্যে সম্পদ-বণ্টন দায়িত্ব-বণ্টনের অনুরূপ হওয়া উচিত। বর্তমান সংবিধানের আওতায় সামাজিক ও উন্নয়নমূলক কৃত্যকগুলির ক্রমবর্ধমান দায়িত্বভার পড়েছে প্রধানত রাজ্যসরকারের উপর অথচ সংবিধান অনুযায়ী ঐ রাজ্যসরকারের রাজস্বের যে সব উৎস বরাদ্দ করা হয়েছে সেগুলি মোটেই সম্প্রসারণশীল নয়। সংবিধান অধিকতর সম্প্রসারণশীল রাজস্বের উৎসগুলি বিশেষ করে ক্রমবর্ধমান শিল্পাঞ্চলসঞ্জাত উৎসগুলি, দিয়েছে কেন্দ্রীয় সরকারকে।"

[6-25—6-35 p.m.]

এবং দু নম্বর পাতায় আরো বলেছেন যে বিগত ২০ বছরে ভারতে পরিকল্পনার মূল্যায়ন প্রসঙ্গে সংবিধানের নিম্নলিখিত ৩৯ অনুচ্ছেদের প্রতি দৃষ্টি আকর্ষণ করা প্রয়োজনীয় মনে হয়। "রাষ্ট্র বিশেষ করে এমনভাবে নীতি নির্ধারণ করবেন যাতে (ক) নরনারী নির্বিশেষে নাগরিকগণ সমানভাবে যথোচিত জীবিকা অর্জনের অধিকার পান, (খ) সমষ্টির সম্পদের মালিকানা ও নিয়ন্ত্রণ এমনভাবে বিতরণ করতে হবে যাতে সাধারণের কল্যাণ হয়, (গ) আর্থিক ব্যবস্থার ফলে ধন ও উৎপাদনের উপায় পুঞ্জীভূত হয়ে সাধারণের ক্ষতি যাতে না হয়।" কিন্তু বাস্তবিকপক্ষে দেখতে গেলে দেখা যায় যে গত ২০ বছরে

পরিকল্পনা তৈরীর ব্যাপারে যে নীতি নির্ধারণ করার কথা সংবিধানে বলা হয়েছে কার্যক্ষেত্রে সেটা করা হয় নি। আমাদের এটা মনে রাখা উচিত যে বাংলাদেশের অর্থনৈতিক ব্যবস্থা ও সামাজিক কাঠামো সমগ্র ভারতবর্ষের সঙ্গে ওতঃপ্রোতভাবে জড়িত। বাংলাদেশের সামাজিক কাঠামো বা ব্যবস্থা কোন একটা বিচ্ছিন্ন ব্যাপার নয়। গত ২০ বছর ধরে কংগ্রেস শাসনে সমস্ত দেশের উপর এমন একটা ব্যবস্থা চাপিয়ে রাখা হয়েছে যে ব্যবস্থাকে আমরা বলি ধনতান্ত্রিক ব্যবস্থা, এই ব্যবস্থায় দেশের অগণিত জনসাধারণ সব রকম সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হয়েছে এবং দেশের মুষ্টিমেয় লোক সমস্ত রকম সম্পদ পুঞ্জীভূত করার, সব রকম সুযোগ সুবিধা লাভ করার সুযোগ পেয়েছে। যার ফলে আজকে আমরা দেখতে পাচ্ছি দেশের অর্থনৈতিক অবস্থা দিন দিন সংকট থেকে সংকটের দিকে যাচ্ছে। এই যে ধনতান্ত্রিক ব্যবস্থা দেশের লোকের উপর চাপিয়ে রাখা হয়েছে তার জন্য দেশের অগণিত মানুষ দিন দিন দারিদ্র ও বেকারীর মধ্যে ডুবে যাচ্ছে এবং মুষ্টিমেয় লোক শুধু সব রকম সুযোগ সুবিধা ভাগ করার সুযোগ পাচ্ছে। অতএব এটাকে যদি ভাঙতে হয়, এটাকে যদি দূর করতে হয় তাহলে আমাদের অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে কথা বলেছেন যে সংবিধান সংশোধন করতে হবে। আমরা ওঁনার সঙ্গে একমত। শুধু সংশোধন করাই নয়, সংশোধন এমনভাবে করতে হবে অর্থাৎ এই সংবিধানকে আমূলভাবে পরিবর্তন করতে হবে এবং আমূল পরিবর্তন করে দেশের লক্ষ লক্ষ কোটি কোটি মানুষ যারা আজকে বেকারী ও দারিদ্রে জর্জরিত হয়ে আছে তাদের যদি সেই বেকারী এবং দারিদ্রের হাত থেকে উদ্ধার করতে হয়, মানুষের বাঁচার মত একটা সমাজব্যবস্থা গড়ে তুলতে হয় তাহলে এই সংবিধান এই ধনতান্ত্রিক সামাজিক কাঠামো ঢেলে সাজাতে হবে। এর যদি আমূল পরিবর্তন আমরা না করতে পারি তাহলে যুক্তফ্রণ্ট সরকার শুধু ছিটে-ফোঁটা পরিবর্তন করে, সামান্য কিছু রদ-বদল করে দেশের মঙ্গল করতে পারবে না এবং সেটা কোনদিনও করা সম্ভবপর হবে না। এই কটি কথা বলে মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রীর এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Abdul Barkat Atawal Ghani Khan Chawdhury** : Mr. Deputy Speaker, Sir, in opposing the present budget I would like to make some observation. There is nothing spectacular in the present budget. The present budget has not created conditions for higher level of productivity and incentive which is vital for the growth of the country's expanding economy. Without the country's expanding economy the present state of economic stagnation and deterioration can never be overcome. Mr. Deputy Speaker, Sir, the present Government has failed to give us a clean administration. The present Government has failed to give us peace in the society. Peace and prosperity is indivisible. Without peace we cannot achieve prosperity. If we want to make transformation in the society, we must achieve both. Sir, we do not seek static peace, we seek dynamic peace Peace can never mean permanent ratification of unacceptable status quo If we want to do this, the explosive forces of change will destroy us. Sir, there is basic difference between lawlessness and political upheaval. Furthermore, imposed political upheaval by the ruling class for the interest of their own survival should never be misunderstood with the spontaneous upsurge of the people. What is happening in West Bengal is hundred per cent game of the United Front Government. They are generating the forces of disorder and lawlessness to retain their own authority. People's urge for better standard of living is a logical thing. People's determination for all-round improvement is understandable. But when the ruling class generates upsurge and controls it, then it becomes a poor show and the spontaneous upsurge degenerates into political game of the ruling class. Sir, this is why serious incidents of lawlessness are glorified as milestones of progress of class struggle. Persons accused of serious crimes are given immunity of legal consequences on the ground that their alleged misdeeds are politically motivated. I believe,

Sir, that the present Government is misguiding the nation, they are suppressing the basic fact, they are camouflaging the difficulties of the nation. I believe Sir, that there is no positive way of controlling the Government and the ruling class without democracy and democratic institutions. I believe, Sir, politics means action—action controlling the ruling class. Control of a Government and the ruling class has been the supreme state ef revolution and reform since the dawn of history. The present ruling class wants to generate a social force that our parliamentary institutions are incapable of solving our problems like poverty, insecurity, unemployment and overpopulation. I believe, Sir they want totalitarian regime where they can rule with unfettered freedom I do not know whether in any part of the globe there exists any society withou problems. So facing the problems is not the factor in West Bengal. The crucial issue is the institution which our people will choose in moulding thei destiny. This is the crux of the problem Sir, no democratic pattern of society can sustain for long in miseries and unemployment. This is why probably in 1967 and 1969 the discredited ruling class was kicked out. This was possible because we have a democratic form of Government.

[6-35—6-45 p m.]

Mr. Deputy Speaker, Sir, the British Government has borne the burden of Whiteman's mission here, so long Congress pretended to play the missionary role of defender of democracy without bothering for social injustice. Today, the United Front Government are playing the same missionary role, posing al the time that they are the sole guardians of the people of West Bengal. Sir, the United Front Government is sowing the seed of distrust of parliamentary democracy and its institution. The environment of democratic set up is in a melting pot. The myth of terror of the Hon'ble Home Minister has already paralysed the administration. The sanctity of the administration has gone to the wind. The Hon'ble Home Minister today is the Administration. His Personal whims, his inefficiency, his party bosses' dictates and the dictates of his red-scarf volunteers are to prevail......

( at this stage the red light was lit and the honourable member having reached his time limit resumed his seat. )

**শ্রীঅনাদি দাস ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজে উপস্থাপন করেছে সেই বাজেটকে আমি সমর্থন করি। যদিও মনে মনে অনেক সন্দেহ আছে যে এই বাজেট-এ মানুষের অগ্রগমনের কোন লক্ষণ আছে কি না। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় ভুলে গেলে চলবে না যে যুক্তফ্রন্ট সরকারের বাজেট নানাভাবে তৈরী হতে পারতো কিন্তু মূল সুর যেটা জনসাধারণকে আমরা বলে এসেছিলাম যে যুক্তফ্রন্ট সরকার সংগ্রামের হাতিয়ার। এ কথ আমরা বলে এসে ছিলাম জনসাধারণের কাছে যে দ্রুত কি করে অবস্থার পরিবর্তন ঘটান যায় এই সরকারের কার্য্যাবলীর মাধ্যমে জনসাধারণকে আমরা সেইভাবে তৈরী করবো। কিন্তু সেই রকম কোন লক্ষণ আমরা দেখাতে পারছি না তবুও একে সমর্থন করছি এইজন্য মুখ্যমন্ত্রী একথা বলেছেন যে জনসাধারণ-এর ইচ্ছার প্রকাশ হচ্ছে যুক্তফ্রন্ট। এখনও জনসাধারণ যুক্তফ্রন্টের উপর আশা রাখে বলে, জনসাধারণের সংগ্রামের একজন সৈনিক হিসাবে এই বাজেটকে সমর্থন করছি। আমরা জানি যে দেশে ধনতন্ত্রবাদ যতদিন আছে এবং সেই ধনতন্ত্রবাদের যারা নিয়ামক যারা দেশের সাম্রাজ্য বাদের সঙ্গে গাটছড়াবেঁধে আছে ততদিন পর্যন্ত পরিবর্তন বিশেষ কিছু করা যাবে না। কিন্তু সেইখানেই আমরা আটকে থাকবো বলে এই যুক্তফ্রন্ট গভর্ণমেণ্ট করি নি। আমরা করেছি যে এই ধনতন্ত্রবাদের সঙ্গে যে গাটছড়া তা কি করে প্রতিরোধ করা যায়—মানুষকে কি করে পরিবর্তন করবো,

াবং কিভাবে পরিচালিত করবো। তার জন্ম যে কর্মসূচীর প্রয়োজন সেটা বাজেটে থাকা দরকার। াই বাজেটে কেবল টাকা বরাদ্দ করলেই হবে না—তা কি করে খরচ করে চলবো জনগণের স্বার্থে এবং কি কর্মসূচী গ্রহণ করবো সেই কর্মসূচী নেবার জন্মই এই ব্যয় বরাদ্দ এবং সেই টাকা কোথা থেকে আসবে এটা যদি না ঠিকভাবে তৈরী হয় তাহলে মুদির দোকানের খাতায় যে আয় ব্যয়ের হিসাব রাখা থাকে এটা ঠিক সেই রকম হবে বলে মনে করি যা প্রতিটি ধনতন্ত্রবাদ দেশের সরকার করে থাকেন। আমি অল্প দু-একটি কথা বলবো যে কর্মসূচীর অভাবে আমরা লক্ষ্যে পৌঁছাতে পারছি না। স্যার, আপনি জানেন যে মূল্যবৃদ্ধি হচ্ছে আমাদের দেশের একটা অভিশাপ। আপনি জানেন ১৯৬৭ সালের জানুয়ারী মাসে ১ টাকা থেকে ১০০ টাকা যাদের আয় তার কষ্ট অব লিভিং ইনডেক্স ছিল ১৬৯—আর ১৯৬৮ সালে সেটা ১৮৮ হোল—এটা যুক্তফ্রন্ট সরকারের আমলে। প্রায় ১৯ ভাগ বেড়ে গেল। ১৯৬৮ সালের জানুয়ারী থেকে ১৯৬৯ সালের ফেব্রুয়ারীতে ১৮৮ থেকে নেমে দাঁড়ালো ১৮৫—তিন পয়েন্ট কমে গেল এবং এই কমে যাবার কালটা ছিল রাজ্যপালের আমল এবং পি, ডি, এফ সরকারের আমল। তারপর ১৯৬৯ সালের ফেব্রুয়ারীতে যা ছিল ১৮৫ আর এই সালের ১০ জানুয়ারীতে সেটা দাঁড়ালো ১৯৮। ১৩ পয়েন্ট বেড়ে গেল—এটা যুক্তফ্রন্ট সরকারের আমল। এই যে মূল্যবৃদ্ধি হচ্ছে—রাজ্যপালের আমলে মূল্যবৃদ্ধি কম দেখা গেল যে কোন কারণেই হোক আর যুক্তফ্রন্টের আমলে মূল্যবৃদ্ধি বেড়ে গেল—এর পিছনে মালিকদের বা ব্যবসায়ীদের কারসাজী থাকতে পারে, চক্রান্ত থাকতে পারে। এই চক্রান্তকে ব্যর্থ করবার জন্মই আজ জনসাধারণ যুক্তফ্রন্টকে তৈরী করেছে। কিন্তু তার জন্ম কি পন্থা আমরা নিচ্ছি তা এখনও আমরা জানি না এবং সেই পন্থা নেবার জন্ম কি কি বরাদ্দ দরকার তা এখনও জানি না। অথচ আমরা মানুষকে সুপথে পরিচালিত করবো এই আশা আমরা করছি। বেকার সমস্যা বেড়ে যাচ্ছে, এই বাজেটে যা আছে, যে রেজিষ্টার্ড আনএমপ্লয়মেন্ট ক্রমাগত বাড়ছে, কর্মসংস্থানের আশা ক্রমাগত কমে যাচ্ছে—আমরা কি করে বেকার সমস্যা দূর করবো তার কোন ইঙ্গিত দেখতে পাচ্ছি না। আমি স্মরণ করিয়ে দিতে চাই যে অফিসে অফিসে কর্মের প্রেরণা কমছে, ঘুষ বাড়ছে, দুর্নীতি বেড়ে গিয়েছে, বেকার বেড়ে গিয়েছে, এই ১ বছরের মধ্যে—তার কোন প্রতিবিধান আমরা করতে পারি নি এবং সেই দিকে যাবার মত এখনও কোন সঠিক কর্মসূচী গ্রহণ করতে পারি নি। তবুও জনসাধারণ যুক্তফ্রন্ট সরকারের প্রতি আশা রাখে। এই আশা যদি আমরা পুরণ করতে না পারি তাহলে মানুষ আরও ক্রিটিক্যাল হয়ে যাবে। এই বলে শেষ করছি।

[6-45—6-55 p.m.]

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডু:** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে বাজেটকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। আমরা এই বাজেট দিয়ে পশ্চিমবাংলার সর্বাঙ্গীন উন্নতি করা যাবে এমন কথা বলি না। সর্বাঙ্গীন মঙ্গল করতে গেলে আপনিও বোধ হয় জানেন প্রথম প্রয়োজন হচ্ছে আমাদের সমাজ ব্যবস্থার আমূল পরিবর্তন। আর তা করতে গেলে দিল্লীতে যে শাসনকর্তা বসে রয়েছে তাদের অপসারণ করে নূতন শাসনকর্তা সেখানে প্রতিষ্ঠা করা। সেটা না করা পর্যন্ত কিছু হবে না। যে সংবিধান আছে, সেই সংবিধানের মধ্যে মানুষের অধিকারকে পদদলিত করা হচ্ছে, যে সংবিধানের মধ্য দিয়ে ভারতবর্ষের একচেটিয়া পুঁজিপতিশ্রেণী, জমিদারশ্রেণীর স্বার্থ রক্ষা করা হচ্ছে, তাকে ভেঙ্গে চুড়ে তছনছ করে নূতন সংবিধান রচনা না করা পর্যন্ত প্রকৃতপক্ষে মানুষের মঙ্গল করা যাবে না। শ্রমিক, কৃষক, মেহনতি মানুষের মঙ্গলসাধন করা যাবে না। তবে যুক্তফ্রন্ট সরকার গত ১১ মাসে যে কাজকর্ম করেছে এবং যে বাজেট পেশ করেছে সেই বাজেটের পর্যালোচনা করতে গেলে প্রথমেই আমাদের চিন্তা করতে হবে যে পশ্চিমবাংলা হচ্ছে একটা সমস্যাসংকুল প্রদেশ। আমাদের বাংলা যখন বিভক্ত হয়ে হিন্দুস্থান পাকিস্তান হয় তখন আমাদের এই পশ্চিমবাংলায় ৫০ লক্ষ

উদ্বাস্তু এসেছিল। তার পূর্বে কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন যে তাদের পুনর্বাসনের দায়দায়িত্ব তাঁরা গ্রহণ করবেন। টাকা পয়সা তাদের দেবেন। কিন্তু সেই প্রতিশ্রুতি তাঁরা পালন করেন নি। যেমনভাবে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার প্রতিটি ব্যাপারেই কেন্দ্র অবিচার করে চলেছে, আমাদের ন্যায্য পাওনা টাকা পয়সা থেকে আমাদের বঞ্চিত করে চলেছে ঠিক তেমনিভাবে আমরা দেখতে পাচ্ছি পণ্ডিত নেহেরু থেকে আরম্ভ করে তাঁর কন্যা শ্রীমতী ইন্দিরা গান্ধী পর্যন্ত যিনি আজকে নিজেকে প্রগতিশীল বলে আখ্যা পাবার চেষ্টা করছেন এবং যার জন্য কিছু কিছু মোহ সৃষ্টি হয়েছে, তাঁরা সারা ভারতবর্ষের অগণিত উদ্বাস্তু ভাইদের প্রতি অবিচার করেছে। আজকে বিজয় সিং নাহার মহাশয় বেকার সমস্যার জন্য অশ্রু বিসর্জন করলেন। এই বিজয় সিং নাহার মহাশয়-এর কংগ্রেস ২২ বছর এখানে রাজত্ব চালিয়েছে কিন্তু এই উদ্বাস্তুদের জন্য কি করেছেন? আজকে তারা বেকার হয়ে রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছে ফেরিওয়ালা হয়ে, চানাচুর বিক্রী করে। তাদের জন্য দায়ী কে? আজকে পাকিস্তান থেকে আগত অগণিত উদ্বাস্তুদের পুনর্বাসন হয়নি, তারা ভিক্ষুকের জীবনযাপন করছে। এর জন্য দায়ী কংগ্রেস। আজকে তাঁরা এদের জন্য কুম্ভীরাশ্রু বিসর্জন করছেন। তাছাড়া উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন দিল্লীর কেন্দ্রীয় সরকার মহারাষ্ট্র, বিহার উত্তরপ্রদেশকে যেভাবে অর্থ দেন আমাদের দেশ পশ্চিমবাংলাকে সেই পরিমাণ টাকা দেন না। অথচ আমাদের দেশ থেকে কর বাবদ বহু টাকা নিয়ে যান, চা থেকে, ইন্‌কাম ট্যাক্স বাবদ, আমাদের এখান থেকে রেলওয়ে ভাড়া বাবদ এবং পোষ্টাল ডিপার্টমেণ্ট থেকেও অনেক টাকা আদায় করে নিয়ে যান। সেই টাকার ন্যায্য অংশ আমাদের দেন না। কাজেই পশ্চিমবাংলা অন্যান্য কাজে অগ্রসর হতে পাচ্ছেনা। এটা আমাদের মনে রাখতে হবে। আমরা সাধারণভাবে অগ্রসর হতে পাচ্ছিনা, শিল্পে অগ্রসর হতে পাচ্ছিনা। আমরা আজকে দেখতে পাচ্ছি আমাদের পাওয়ার লুম শিল্প বিপন্ন হয়ে পড়েছে। উপাধ্যক্ষ মহাশয়, আপনি বোধ হয় জানেন পশ্চিমবাংলায় যে পাওয়ার লুম শিল্প গড়ে উঠেছিল তা আজকে সঙ্কটাপন্ন, বহুকাল ধরে কারখানা বন্ধ হয়ে আছে। তার কারণ কি? একদিকে কারণ হচ্ছে—ভারতবর্ষের পুঁজিপতিরা সুতার দাম বাড়িয়ে দিয়েছে, অপরদিকে কারণ হচ্ছে আভ্যন্তরীণ বাজার সংকুচিত হয়ে পড়েছে। এই শিল্পকে অর্থ সাহায্য করা দরকার এবং এর বাজার সম্প্রসারণ করা দরকার। কিন্তু টাকার অভাবে তা হতে পারছে না। মহারাষ্ট্র, উত্তরপ্রদেশ বোম্বাই, এবং মাদ্রাজ সরকার যেভাবে এই হস্তচালিত তাঁতশিল্পকে সাহায্য করে থাকে পশ্চিমবঙ্গ সরকার তা করতে পাচ্ছেনা টাকার অভাবে। সংশ্লিষ্ট মন্ত্রীদের সঙ্গে আমি কথা বলেছি, তাঁদের সমস্যা জানিয়েছি, কিন্তু বাজেটের মধ্যে এ সম্বন্ধে কোন উল্লেখ দেখতে পাচ্ছিনা, তার একমাত্র কারণ হচ্ছে অর্থের অভাব। তাই আজকে এই অর্থের জন্য ন্যায্য পাওনা আদায়ের জন্য কেন্দ্রের বিরুদ্ধে সংগ্রাম ছাড়া আর কোন উপায় নাই। কিন্তু কেন্দ্রের বিরুদ্ধে সংগ্রাম করতে গেলে সর্বপ্রথমে দরকার আজকে যুক্তফ্রণ্টের অন্তর্ভুক্ত পার্টিগুলির মধ্যে যে অনৈক্য দেখা দিয়েছে তা দূর করা। কেননা কেন্দ্রের বিরুদ্ধে যদি সংগ্রাম করতে হয় তাহলে আমাদের একমত হওয়া প্রয়োজন আছে। কংগ্রেস পক্ষের সদস্যরা আজকে চীৎকার করে বলছেন কেন্দ্রের দোষ কি? দোষ তবে কি যুক্তফ্রণ্টের? কংগ্রেসই গত ২২ বছর ধরে রাজত্ব চালিয়েছিল। কংগ্রেসের যারা মন্ত্রী ছিলেন তাঁরা কি করেছেন? তখন আপনারা কি করেছিলেন, তখনকি বারবার চীৎকার করে বলেছিলেন যে কেন্দ্র আমাদের উপর অবিচার করছে? আজকে তাঁরা যুক্তফ্রণ্টের বিরোধিতার নামে সেকথা ভুলে গেছেন। শৈলবাবু, শঙ্করদাস ব্যানার্জী মহাশয় যে বাজেট পেশ করেছিলেন তার মধ্যেও ছিল কেন্দ্রের চরম অবিচারের কথা। আমরা সকলে বাংলাদেশের প্রতিনিধি কাজেই আমাদের সকলের বাংলাদেশের স্বার্থ দেখতে হবে। কিন্তু কথা হচ্ছে বাংলাদেশের রাজস্বের উপর নির্ভর করে বাংলাদেশের স্বার্থরক্ষা করা যাবে না। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যদি আমরা আমাদের ন্যায্য অংশ না পাই, পাট, চা শিল্প থেকে যে টাকা হয় সেই টাকা না পাই তাহলে বাংলাদেশকে শিল্পোন্নত করা যাবে না। আমাদের এই যুক্তফ্রন্ট সরকার

সামান্য সীমিত সুযোগের মধ্যে যে কাজগুলো করেছেন কংগ্রেস ২২ বছরে তা করতে পারে নি। বিজয় সিং নাহার বলেছেন, নূতন কিছু দেখলাম না। দেখবেন কি করে? বাংলাদেশের জনসাধারণ তাঁর চোখ যে অন্ধ করে দিয়েছে। তিনি কি দেখেননি যুক্তফ্রন্ট সরকার ৯ বিঘা জমির খাজনা মকুব করেছেন? কংগ্রেস সরকার এটাতো করতে পারেনই নি, বরং দেখেছি তারা জুলুম করে খাজনা আদায় করেছে, সার্টিফিকেট জারী করে তাদের উপর পীড়নমূলক অত্যাচার করে কংগ্রেস রাজত্বে তারা টাকা আদায় করেছে। কিন্তু যুক্তফ্রন্ট সরকার সেই দমন, পীড়ন বন্ধ করেছেন, ৯ বিঘা জমির খাজনা মকুব করেছেন। তারপর সরকারী কর্মচারীদের ৫ টাকা ডি. এ. দিতে আপনাদের ২২ বছর সময় লেগেছে। কিন্তু আমাদের সরকার এই অল্প দিনে কর্মচারীদের ডি. এ. ইত্যাদি বাড়িয়েছেন, টাকা মঞ্জুর করেছেন। এই যুক্তফ্রন্ট-এর আমলে সীমিত সুযোগের মধ্যেও কৃষকরা জমি পেয়েছে, লক্ষ লক্ষ একর জমি কৃষকের হাতে গেছে। আমাদের এই সরকার এই সময়ের মধ্যে যতটুকু করতে পেরেছেন কংগ্রেস ২২ বছরে তার তিলমাত্র করতে পারেনি। অবশ্য জানি আমাদের মধ্যে অনেক দুর্বলতা রয়েছে এবং বিভূতি পাহাড়ী মহাশয় অনেক কথা বলে গেছেন। স্যার, যদি কেউ মনে করে থাকেন এই বাজেট গ্রামবাংলার, শহরবাংলার সব সমস্যার সমাধান করবে তাহলে আমি বলব সেটা আকাশ কুসুম রচনা, এটা সম্ভব নয়। বাংলাদেশের মানুষ এই বাজেট সমর্থন করছে, বাংলাদেশের মানুষ যুক্তফ্রন্টকে সমর্থন করছে। মেদিনীপুরের এই নির্বাচনে কংগ্রেস অনেক কথা যুক্তফ্রন্টের বিরুদ্ধে বলেছে। কিন্তু আমরা দেখলাম এই নির্বাচনে কংগ্রেস প্রার্থীর জামানত বাজেয়াপ্ত হয়েছে এবং আমরা জয়ী হয়েছি। কাজেই বোঝা যাচ্ছে বাংলাদেশের লোক যুক্তফ্রন্টকে চাচ্ছে। ওঁরা বলেছেন শিক্ষাখাতে অব্যবস্থা চলছে অথচ পুলিশ খাতে খরচ বাড়িয়েছেন। স্যার, যুক্তফ্রন্ট সরকার যখন হোল তখন পুলিশের কাছে গিয়ে বলা হোল, সুবোধ দত্তকে টাকা দিয়ে খারা করা হোল এবং বলা হোল, পুলিশ তুমি যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে আওয়াজ তোল কারণ তোমার দাবী-দাওয়া সে দেয়নি। বিভিন্ন জায়গায় গোলমালের সৃষ্টি করা হোল, আইনসভায় বিক্ষোভ করার উস্কানি দেওয়া হোল এবং জ্যোতিবাবুর মুণ্ড দাবী করা হোল। আজকে যখন যুক্তফ্রন্ট সরকার সেই হাবিলদারদের মাইনে বাড়ানোর জন্য চিন্তা করছেন তখন ওঁরা বলছেন পুলিশখাতে ব্যয় বাড়ান হচ্ছে। সমাজবিরোধীদের অত্যাচার বন্ধ করবার জন্য যখন পুলিশী ব্যবস্থা ঢেলে সাজবার ব্যবস্থা করা হচ্ছে তখন ওঁরা বলছেন পুলিশ খাতে টাকা বাড়ান হচ্ছে কেন? অর্থাৎ আমরা দেখতে পাচ্ছি এঁরা পরস্পর বিরোধী বক্তব্য উপস্থিত করছেন। বৃটিশ রাজত্বে পুলিশ ব্যবহার করা হোত মানুষকে শোষণ, পীড়ন করবার জন্য এবং তাদের শাসনব্যবস্থা, শোষণব্যবস্থা চালু রাখবার জন্য। সামন্ততান্ত্রিক আমলেও দেখেছি পুলিশকে ব্যবহার করেছে তাদের সামন্ততন্ত্র ব্যবস্থা অব্যাহত রাখবার জন্যে কংগ্রেস আমলে দেখেছি তার ওই একচেটিয়া পুঁজিপতীদের সাহায্য করবার জন্য, টাটা কোম্পানী বিড়লা কোম্পানীকে সাহায্য করবার জন্য পুলিশকে ব্যবহার করেছে। কিন্তু যুক্তফ্রন্ট সরকার সেই ব্যবস্থা পরিবর্তন করেছে। আজকে যুক্তফ্রন্ট সরকার পুলিশকে বলেছে—না, কৃষক আন্দোলনকে দমন করবার জন্য তুমি যাবেনা, শ্রমিক আন্দোলন দমন করবার জন্য তুমি যাবেনা এবং মানুষের ন্যায় সঙ্গত আন্দোলনকে দমন করবার জন্য তুমি যেতে পারবেনা। কিন্তু গ্রামে যখন বেনামী জমি বার করতে হয় তখন পুলিশকে বলেছে, তুমি চল। এইসব ক্ষেত্রে যখন পুলিশ যাচ্ছে তখনই হয়েছে ওঁদের গাত্র-দাহ। পশ্চিমবাংলার কিছু কিছু জায়গায় যে সমস্ত শরিকী সংঘর্ষ হয়েছে সেটা আমরা চাইনা, এটা অবাঞ্ছিত। তবে একটা কথা মনে রাখা দরকার সব জায়গায় কিন্তু শরিকী সংঘর্ষ নয়। কিছু জোতদার, কিছু সমাজবিরোধী লোক এই সুযোগ গ্রহণ করে নানা জায়গায় গোলমাল করছে এবং কংগ্রেসের কিছু এজেন্ট, কিছু প্রোভোকেটর যুক্তফ্রন্ট-এর মধ্যে ঢুকে যুক্তফ্রন্ট দরদী সেজে আমাদের দ্বিধা বিভক্ত করবার চেষ্টা করছে। কাজেই আজকে আমাদের মাথা ঠাণ্ডা রেখে চিন্তা করতে হবে গত নির্বাচনে পশ্চিমবাংলার মানুষ আমাদের যে ভোট দিয়েছে তারা কি চায়? তারা চায় আমরা ঐক্যবদ্ধভাবে

সংগ্রাম করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষা সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে। ফজলুর রহমন সাহেব বলেছেন যে শুধু শিক্ষকদের মাইনে বাড়ানো হয়েছে, আর কিছু হয়নি। আমি তাঁকে বলবো, তিনি বোধ হয় বইটা পড়ে দেখেন নি। বহু স্কুল বাড়ানো হয়েছে, কি প্রাথমিক বিদ্যালয়, কি মাধ্যমিক বিদ্যালয় এবং বহু টিচার নিয়োগ করা হয়েছে এবং বহু ছাত্র ছাত্রীর সংখ্যা বেড়ে গেছে। শিক্ষা বিস্তার এবং শিক্ষার কল্যাণের জন্য যুক্তফ্রন্ট সরকার যা প্রতিশ্রুতি দিয়েছিল তা মেটানো হয়েছে। আমরা ৩২ দফা কর্মসূচীতে শিক্ষা বিস্তার করবো এই প্রতিশ্রুতি দিয়েছিলাম তা করা হয়েছে এই ১১ মাসে, যুক্তফ্রন্ট সরকার এই বিষয়ে অগ্রসর হয়েছে। কিন্তু তারা যদি চান গত ২২ বছরে যা হয়নি এই ১১ মাসে তা করে ফেলবো তাহলে সেটা অবাস্তব কথা হবে। যুক্তফ্রন্ট সরকার শুধুমাত্র যে মাইনে বৃদ্ধি করেছে তাই নয়, অনেক গঠনমূলক কাজে অগ্রসর হয়েছে। তবে ৮ম শ্রেণী পর্য্যন্ত যে অবৈতনিক করবার দাবী আজকে সারা পশ্চিমবাংলায় সোচ্চার হয়ে উঠেছে, সে সম্বন্ধে আমি বলতে চাই যে যুক্তফ্রন্ট সরকারকে আজকে একটা সঠিক সিদ্ধান্ত নিতে হবে এবং আজকে বাংলাদেশের মানুষকে ঘোষণা করতে হবে সেই কথা। সঙ্গে সঙ্গে আমি যুক্তফ্রন্ট সরকারের দুর্বলতা সম্বন্ধে কিছু বলতে চাই। পশ্চিমবাংলার বহু কলকারখানা আজকে বন্ধ হয়ে রয়েছে, সেই কলকারখানার বহু মজুর এবং শ্রমিক আজকে বেকার অবস্থায় না খেয়ে রয়েছে, যুক্তফ্রন্ট সরকারের যে শিল্প বিভাগ সেই বিভাগকে এই বিষয়ে দৃষ্টি দেওয়ার দরকার আছে। সেইগুলি সরকারের তরফ থেকে ব্যবস্থা করার আশু প্রয়োজন দেখা দিয়েছে। সেইজন্য বাজেটের মধ্যে সেই পরিমাণ অর্থ বরাদ্দ করা প্রয়োজন। তা না হলে বাংলাদেশের উন্নতি ব্যাহত হবে। আমি এই কথা বলতে চাই যে আজকে পশ্চিমবাংলার সরকার যে বাজেট উপস্থিত করেছেন তার সীমাবদ্ধতার মধ্যে দিয়ে সেই বাজেট পশ্চিমবাংলার সাধারণ মানুষকে এগিয়ে নিয়ে যাবে। গণতান্ত্রিক অধিকারকে বজায় রাখবার জন্য এবং গণতান্ত্রিক আন্দোলনকে দমন করবার বিরুদ্ধে এই বাজেটে। সুতরাং এই বাজেট দলমতনির্বিশেষে সকলকেই সমর্থন করতে হবে পশ্চিমবাংলাকে বাঁচাবার জন্য এবং কেন্দ্রীয় সরকার যে পশ্চিমবাংলার প্রতি অবিচার করছে তার বিরুদ্ধে রুখে দাঁড়াবার জন্য যে বলিষ্ঠ আহ্বান এই বাজেটে আছে, তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[6-55—7-05 p.m.]

**শ্রীনিত্যানন্দ ঠাকুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজেট আমাদের সম্মুখে রেখেছেন সেটা জনসাধারণের সুবিধা অপেক্ষা প্রশাসনিক ব্যয়ভারে জর্জরিত একটা ঘাটতি বাজেট, এই বাজেটের মধ্যে না আছে কর্ম্মসংস্থানের কথা, না আছে শিল্প সম্প্রসারণের প্রতি সহযোগীতা দেখানোর কথা—বাজেটের মুখবন্ধে তিনি বলেছেন যে যুক্তফ্রন্ট সরকার প্রগতি শক্তির বিজয় প্রতিক আবার তিনিই বলেছেন যে যুক্তফ্রন্ট সরকার অসভ্য সরকার, বর্বর সরকার। তাঁর দলের তিনজন মন্ত্রী কোন শরীকদলের অত্যাচারে বা তাদের আইন শৃঙ্খলাহীনতার জন্য পদত্যাগ পর্য্যন্ত করে বসেছেন। কাজেই এই যে পরস্পর বিরোধী উক্তি এবং কার্যকলাপ, এটা সারা ভারতবর্ষে এর যে কি প্রতিক্রিয়া হচ্ছে, সেটা যেন অর্থমন্ত্রীমহাশয় একটু চিন্তা করে দেখেন। বাজেটের মাঝে আমরা কোন কোন স্থানে আমরা দেখতে পাচ্ছি যেটা আমরা পল্লীগ্রামের লোক দেখে উৎসাহিত হয়েছি যে কৃষি খাতে ব্যয় বরাদ্দ বাড়ানো হয়েছে এবং এডুকেশান খাতেও বাড়ানো হয়েছে। সঙ্গে সঙ্গে হতাশ হয়েছি এই কারণে যে কৃষি যে সমস্ত যন্ত্রপাতি তার উপর কর চাপিয়ে এবং সারের উপর কর চাপিয়ে কৃষককে জর্জ্জরিত করা হচ্ছে, এবং আমরা মনে করি যে এই যে কেরোসিন তেল যেটার উপর ছিল না তার উপর কর করে বিশেষ করে পল্লীগ্রামের লোক এতে কষ্ট পাবে। এর মানে এই নয় যে আমরা যে কোন কর চাপানোর বিরোধিতা করছি। কিন্তু যে কর-এর বোঝা সাধারণ মানুষের উপর পড়বে বা যা পল্লীবাসীর উপর পড়বে সেটা যাতে না পড়ে সেদিকে দৃষ্টি দেবার জন্য

বলছি। অনেকেই জানেন যে লটারী ব্যবসায় হাজার হাজার টাকা বিদেশে চলে যাচ্ছে। লটারী টিকিটের উপর যদি কর ধার্য্য করা যায় তাহলে সে ব্যাপারে আমাদের সহানুভূতি আছে; যে সমস্ত চোলাই চালানের ব্যবসা চলছে তা যাতে বন্ধ হয় এবং এই সব নানান জিনিসের উপর যদি কর ধার্য্য করেন তাহলে বিশেষ আপত্তির কিছু নেই। কিন্তু যে কর পল্লীবাসীর উপর বা জনসাধারণের উপর পড়বে সেই করের আমরা বিরোধীতা করবো। সর্বশেষে আমি বলব জ্যোতি বাবু ইতিপূর্বে অর্থমন্ত্রী ছিলেন তিনি তখন পুলিশ খাতে ব্যয় কমিয়ে রেখেছিলেন এবং বাহবা কুড়িয়ে নিয়েছিলেন এখন অজয়বাবু অর্থমন্ত্রী হলেন তখন তিনি তাঁর সেই ব্যয় বরাদ্দ কড়ায় গণ্ডায় আদায় করে নিয়েছেন এবং নিয়ে অজয়বাবুর হুঁকোতে তামাক খেয়েছেন। এই কথা বলে আমি এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজগৎপতি হাঁসদা ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, বৃন্দাবন ফাঁকা, মথুরাও ফাঁকা, সুতরাং সবাই কাশীবাসী হয়েছেন সেইজন্য আমি আজকে কিছু বলব না।

**Adjournment**

The House was then adjourned at 7-03 p. m. till 1 p. m. Thursday, the 26th February, 1970, at the Assembly House, Calcutta.

———

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Thursday, the 6th February, 1970 at 1 p. m

### Present :

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 19 Ministers, 1 Minister of State and 180 Members.

### Starred Questions

( to which oral answers were given)

1-0—1-10 p m ]

**Mr. Speaker** : Question No. 173* and several other questions relating o the Commerce Minister will be held over as per his request.

### Number of unemployed persons

*342. (Admitted question No. *9.) **Shri PANCHU GOPAL BHADURI** ; Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(i) the number of unemployed persons at the end of last year as per employment exchange figures ; and

(ii) the break up of figures in respect of each of the followiug categories of unemployed persons, namely, (1) Educated, (2) unskilled, and (3) semi-skilled.

**Shri Krishnapada Ghosh** : (i) Total number of applicants in the live registers of Employment Exchanges was 4,99,601 as on 31-12-69.

(ii) (1) 1,83,212, (2) 2,55,817, (3) 57,979.

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে বিভিন্ন মিলে ক্লোজার বা লক আউটের ফলে যারা আনএম্প্লয়েড হয়ে উঠেছে তাদের নাম কি আনএমপ্লয়েড লিষ্টে আছে ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** এ প্রশ্ন উঠে না।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** এই যে আনস্কীল্ড আনএমপ্লয়েডের লিষ্ট দিলেন এর ভেতর রুরাল এরিয়া থেকে টাউন এরিয়ায় এসে নাম লিখিয়েছে কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** যারা আনএমপ্লয়েড রেজিষ্টারে নাম লিখিয়েছে তারা রুরালের হতে পারে, সিটির হতে পারে, তাদের সামগ্রিক সংখ্যা দিয়েছি।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** আপনি এডুকেটেড আনএমপ্লয়েডের যে লিষ্ট দিয়েছেন ১ লক্ষ ৮৩ হাজার ২১২ । এদের এডুকেশানাল কোয়ালিফিকেসান কি রকম ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** মিনিমাম কোয়ালিফিকেসান যেটা সেটাই ধরা হয়। মিনিমাম থেকে ম্যাক্সিমাম সব কোয়ালিফিকেসানের লোক আছে।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** মিনিমামটা কত ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** তার কোন ফিগার নেই, সবটা এক সাথে ধরা আছে।

**শ্রীঅরুণকুমার সেন :** মাননীয় মন্ত্রীমহাশয় বলবেন কি রেজিষ্ট্রেশান করার নিয়মটা কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** নিয়ম মানে রেজিষ্ট্রেশান করতে গেলে ফর্ম ফিল-আপ করে সই কে দিতে হয়।

**শ্রীঅরুণকুমার সেন ঃ** ফর্ম ফিল-আপ করে দরখাস্ত নিয়ে গেলেই তাকে রেজিষ্টার কর হয়না, তাকে দেখাতে হবে রেশন কার্ড আছে কিনা, বাড়ী ভাড়ার রসিদ দেখাতে হয়, এই স নিয়ম আছে।

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** হ্যাঁ, ইউজুয়ালি রেজিষ্ট্রেশানের যা নিয়ম আছে সে সেখানকার বাসিন্দা কিনা, রেশন কার্ড আছে কিনা, নিশ্চয়ই এইসব দেখাতে হবে।

**শ্রীসুরেশচন্দ্র সিংহ ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম রেজিষ্ট্রি করে রাখে তাদের কি সব সময় ভেকেন্সি নোটিফাই করা হয় ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** এটা এ প্রশ্ন থেকে উঠেনা।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী :** মন্ত্রীমহাশয় জানাবেন কি যে এই যে লিষ্টটা দিয়েছেন ৪ লক্ষ ৯৯ হাজার ৬০১ আন-এমপ্লয়েড রয়েছেন। আমরা যখন বিরোধী দলে ছিলাম তখন প্রশ্ন করে পেয়েছিলাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যে তালিকা থাকে শহরাঞ্চলে রিয়েল আন-এমপ্লয়েড প্রায় তার ৮ গুন হয়। এই রকম কিছু খবর আপনি জানেন কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** এই প্রশ্ন থেকে এই সাপলিমেন্টারী আসে না।

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister be pleased to state if there has been an increase in the number of unemployed persons when compared to 1968 ?

**Shri Krishnapada Ghosh :** If a notice is given, the answer will be given.

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister be pleased to state whether the Government is contemplating to pay unemployment allowance to those persons this year ?

**Shri Krishnapada Ghosh :** This question does not arise. It is not related to the question here.

**শ্রীপ্রবোধ পুরকায়েত ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলো সাধারণতঃ শহরাঞ্চলে থাকে তার ফলে গ্রামের যে সমস্ত বেকার আছে তারা নাম রেজিষ্ট্রী করতে পারে না। সেইজন্ত গ্রামাঞ্চলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ স্থাপন করার কথা চিন্তা করছেন কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** মূল প্রশ্নর সাথে এই সাপলিমেন্টারীর সম্পর্ক নেই।

## কর্মবিনিয়োগ কেন্দ্রে কর্মপ্রার্থীর সংখ্যা

*343. (Admitted question No. *863.) **শ্রীমনোরঞ্জন বক্সী ঃ** শ্রম বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলার কোন্ জেলার কোন্ কর্মবিনিয়োগ কেন্দ্রে ১৯৬৯ সালের জানুয়ারী হইতে ১৯৬৯ সালের ৩০শে ডিসেম্বর পর্যন্ত কতজন কর্মপ্রার্থীর নাম রেজিস্ট্রীভুক্ত ছিল ;

(খ) উক্ত সংখ্যার মধ্যে কতজন—

(১) পুরুষ ও মহিলা প্রার্থী,

(২) স্কুল ফাইন্যাল মানের নিম্নে, এবং

(৩) ইঞ্জিনিয়ারিং ডিপ্লোমা প্রাপ্ত ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** (ক) ও (খ) এ বিষয়ে একটি তালিকা পেশ করা হইল।

## Statement referred to in reply to starred question No. *343

| Name of the District | Name of the Employment Exchange | Number of applicants on the Live Register on 31-12-69 | | | | |
|---|---|---|---|---|---|---|
| | | Men | Women | Total | No. of applicants with education below S. F. passed or equivalent included in Col. 5. | No. of engineering Diploma holders included in Col. 5. |
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 |
| Calcutta | (1) Calcutta | 58119 | 15132 | 73251 | 109 | 4302 |
| | (2) Kidderpore | 57542 | 607 | 58149 | 55782 | ... |
| | (3) North Calcutta | 25846 | 993 | 26839 | 24512 | ... |
| | (4) South Calcutta | 6799 | 510 | 7309 | 7272 | ... |
| | (5) East Calcutta | 5147 | 538 | 5685 | 5685 | ... |
| | (6) U.E.I. & G.B., Calcutta | 527 | 141 | 668 | ... | ... |
| | (7) do Jadavpore | 286 | 16 | 302 | ... | ... |
| | (8) P. & E. Office | 4297 | 863 | 5130 | ... | 14 |
| | Total | 158563 | 18800 | 177363 | 93360 | 4316 |
| Howrah | (1) Howrah | 35085 | 1491 | 36576 | 29984 | 196 |
| 24-Parganas | (1) Barrackpore | 41662 | 2106 | 43768 | 34265 | 539 |
| | (2) Dum Dum | 26402 | 6140 | 32542 | 20325 | 409 |
| | Total | 68064 | 8246 | 76310 | 54591 | 948 |

| Name of the District | Name of the Employment Exchange | | Number of applicants on the Live Register on 31-12-69. Men | Woman | Total | No. of applicants with education below S. F. passed or equivalent included in Col. 5. | No. of engineering Diploma holders included in Col. 5. |
|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | | 3 | 4 | 5 | 6 | 7 |
| 4. Hooghly | (1) Serampore | | 7751 | 723 | 8474 | 4870 | 135 |
| | (2) Chinsurah | | 12054 | 1153 | 13207 | 7889 | 268 |
| | | Total | 19805 | 1876 | 21681 | 12759 | 403 |
| 5. Midnapore | (1) Kharagpore | | 11802 | 1063 | 12865 | 4514 | 109 |
| | (2) Haldia | | 20710 | 294 | 21004 | 14165 | 221 |
| | | Total | 32512 | 1357 | 33869 | 18679 | 330 |
| 6. Burdwan | (1) Burdwan | | 14399 | 1487 | 15886 | 11492 | 270 |
| | (2) Durgapur | | 17268 | 572 | 17840 | 12955 | 401 |
| | (3) Ranigunj | | 6479 | 3 | 6482 | 6417 | 2 |
| | (4) Asansol | | 19597 | 552 | 20149 | 14392 | 242 |
| | (5) Sitarampur | | 911 | 5 | 916 | 869 | 1 |
| | (6) U.E.I. & G.B. | | 91 | 23 | 114 | ... | ... |
| | | Total | 58745 | 2642 | 61387 | 46125 | 916 |

Number of applicants on the Live Register on 31-12-69.

| Name of the District | Name of the Employment Exchange | | Men | Women | Total | No. of applicants with education below S. F. passed or equivalent included in Col. 5. | No. of engineering Diploma holders included in Col. 5. |
|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | | 3 | 4 | 5 | 6 | 7 |
| 7. Nadia | (1) Kalyani | | 21821 | 1816 | 23637 | 17804 | 279 |
| 8. Birbhum | (1) Suri | | 5573 | 259 | 5832 | 3781 | 105 |
| 9. Bankura | (1) Bankura | | 7895 | 434 | 8329 | 3697 | 136 |
| 10. Purulia | (1) Purulia | | 7068 | 271 | 7339 | 4201 | 142 |
| 11. Cooch Behar | (1) Cooch Behar | | 3638 | 1383 | 10021 | 5813 | 158 |
| 12. Jalpaiguri | (1) Jalpaiguri | | 3749 | 431 | 4180 | 2955 | 134 |
| 13. Murshidabad | (1) Berhampore | | 8625 | 655 | 9280 | 7009 | 190 |
| | (2) Farakka | | 1365 | 71 | 1436 | 942 | 62 |
| | | Total | 9990 | 726 | 10716 | 7951 | 252 |
| 14. Malda & W. Dinajpore | (1) Malda | | 11986 | 488 | 12474 | 8445 | 189 |
| 15. Darjeeling | (1) Darjeeling | | 3064 | 217 | 3281 | 2184 | 35 |
| | (2) Siliguri | | 6192 | 362 | 6554 | 4060 | 124 |
| | (3) U.E.I. & G.B.N.Bengal | | 42 | 10 | 52 | ... | ... |
| | | Total | 9298 | 589 | 9887 | 6244 | 159 |
| | GRAND TOTAL | | 458792 | 40809 | 499601 | 316389 | 8663 |

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** মন্ত্রীমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি আন-এমপ্লয়েডের যে লিষ্ট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে দেওয়া আছে তার থেকে ফুলার এ্যাণ্ড more accurate number of unemployed পাওয়ার জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত টোটাল সেনসাস of unemployed persons in urban area. এই রকম করার কোন উদ্দেশ্য বা প্ল্যান তার আছে কিনা ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** এটা তো মতামতের প্রশ্ন।

## ন্যাশনাল কমিশন অন লেবারের সিদ্ধান্ত

*344. (Admitted question No. *116.) **শ্রীঅমলেন্দ্র লাল রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, 'ন্যাশনাল কমিশন অন লেবার', এর কোন্ কোন্ সিদ্ধান্তের সহিত রাজ্যসরকার ১৯৬৯-৭০ সালে একমত হইতে পারেন নাই ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** রাজ্যসরকার প্রধানতঃ নিম্নলিখিত পাঁচটি বিষয়ে জাতীয় শ্রম কমিশনের সুপারিশের সহিত একমত হইতে পারেন নাই—

(১) 'ইণ্ডাষ্ট্রিয়াল রিলেশনস্ কমিশন' স্থাপন এবং ধর্মঘটের অধিকার খর্ব ও নিষিদ্ধকরণ ;

(২) প্রয়োজন ভিত্তিক ন্যূনতম বেতন এবং বেতন বোর্ডগুলির সুপারিশ ;

(৩) বেতনের মাগ্‌গিভাতা অংশে ক্ষতিপূরণের হার ;

(৪) অটোমেশন ; এবং

(৫) 'কোড অব ডিসিপ্লিন'কে বিধিবদ্ধকরণ এবং সভ্যসংখ্যা বিচার করিয়া শ্রমিক সংস্থাকে স্বীকৃতি দান।

[1-10—1-20 p.m ]

**শ্রীঅমলেন্দ্র লাল রায় ঃ** অটোমেশন এবং র‍্যাশনালাইজেশন সম্পর্কে কমিশনের সিদ্ধান্ত কি এবং রাজ্যসরকার সেটা কিজন্য ভিন্নমত নিচ্ছেন ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** মাননীয় সদস্যকে জানাতে চাই যে কমিশনের রিপোর্ট প্রকাশিত হয়েছে এবং সেটা এ্যাভলেবেল। তা সত্বেও আমি এইটুকু বলতে চাই রাজ্য সরকার যে মতামত জানিয়েছেন সেটা এই যে যে কোন রকম র‍্যাশনালাইজেশন বা অটোমেশন রাজ্যসরকার সমর্থন করেন না।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** ধর্মঘট নিষিদ্ধকরণ সম্পর্কে কমিশনের সঙ্গে কোন কারণে রাজ্য সরকার ভিন্ন মত হয়েছেন ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** কারণ আমরা মনে করি ধর্মঘট নিষিদ্ধকরণ করা উচিত নয়।

**শ্রীঅরুণ সেন :** National Commission recognition of trade union সম্পর্কে যে মত দিয়েছেন সে সম্পর্কে আমাদের সরকারের মত কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** সে মতের আমরা বিরোধী।

**শ্রীঅমলেন্দ্র লাল রায় :** নূতন যে industrial relation machinery-র প্রস্তাব করা হয়েছে যে National Commission of Labour-এর রায়ে সে সম্পর্কে রাজ্যসরকার কি ভিন্ন মত পোষণ করছেন ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** সেই জিনিষ গ্রহণ করা হলে শ্রমিকদের স্বার্থ খর্ব করা হবে। কারণ তাতে Strike করার অধিকার কার্যত: কেড়ে নেওয়া হয়েছে এবং তাতে শ্রমিকদের দাবী আদায়ের কোন রাস্তা থাকবে না।

**শ্রীঅমলেন্দ্র লাল রায় :** এই যে গরমিল হচ্ছে National Commission-এর সঙ্গে এই অবস্থায় কমিশনের সিদ্ধান্ত কি রাজ্যসরকার মানতে বাধ্য ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** না।

**শ্রীঅরুণ সেন :** National Commission-এ Working Hours reduction সম্পর্কে যা বলেছেন তার সম্পর্কে আমাদের সরকারের কি মত ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** Relevant portion of the Commission Report সম্পর্কে প্রশ্ন করলে জবাব দেব।

**শ্রীঅরুণ সেন :** Recognition of union সম্পর্কে একমত হতে পারেননি বলে বলেছেন, কিন্তু reduction of working hours সম্পর্কে আমাদের সরকারের কি মত ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** মোটামুটিভাবে basic issue-র সঙ্গে আমরা ভিন্ন মত নই। কিন্তু সমস্ত details সম্পর্কে সব কিছু প্রশ্নোত্তরে জানান সম্ভব নয়।

## কারখানায় ধর্মঘট ও লক্ আউট

*345 (Admitted question No. *180.) **শ্রীঅনিলকুমার মুখার্জী :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —(ক) পশ্চিমবাংলার ১৯৬৮-৬৯ সালে ও ১৯৬৯-৭০ সালে এ পর্যন্ত মোট কতগুলি বিভিন্ন কারখানায় ধর্মঘট ও লক্-আউট ঘোষণা করা হয়, এবং

(খ) উক্ত সময়ের মধ্যে বিভিন্ন কারখানায় ঘেরাও-এর জন্য কতগুলি ক্ষেত্রে লক্-আউট ঘোষণা করা হইয়াছে ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** (ক) ও (খ) একটি বিবরণ লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

**শ্রীঅরুণ সেন :** বিবরণীতে দেখা যায় ১৯৬৮-৬৯ সালে strike-এর সংখ্যা সারা বছরে ছিল ২১৭, ১৯৬৯-৭০ সালের জানুয়ারী পর্যন্ত এই সংখ্যা হল ৪৭৬। অর্থাৎ সংখ্যা অনেক বৃদ্ধি হয়েছে। এই যে Strike-এর সংখ্যা বৃদ্ধি পাচ্ছে এর মধ্যে বেতন বৃদ্ধির দরুন কত সংখ্যায় Strike হয়েছে বলবেন কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** এ রকম কোন তথ্য নেই।

**শ্রীঅরুণ সেন :** অন্য কোন কারণে Strike হয়েছে বলতে পারবেন কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** মূলত:, এবার যে Strike গুলি হয়েছে তাহলো বেতন বৃদ্ধি এবং বোনাস, তাছাড়া অন্যান্য অনেক কিছু আছে—যেমন ছাটাই, Lockout, Lay off ইত্যাদি। কিন্তু তার কোন break-up figure নেই।

**শ্রীঅরুণ সেন :** Lock out-এর figure-এ দেখা যায় ১৯৬৮-৬৯ সালে ১২০ এবং ১৯৬৯-৭০ সালে সেটা কমে হয়েছে ১০৫। আপনি কি মনে করেন যেহেতু এই সময়ে শ্রমিকদের successfull strike হয়েছে বলে এই সংখ্যা কিছু কম হয়েছে ?

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে এতগুলি লকআউট হয়েছিল, মালিকপক্ষ এই লক-আউটের মধ্যে ক্লোজারও করেছেন কিনা ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** ধরুন এতগুলি লক-আউট ছিল এর মধ্যে দু'একটি ব্যতিক্রম হতে পারে, ক্লোজার থাকতে পারে তা ব্রেক-আপ করা সম্ভব নয়।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** যাকে ওরা লক-আউট বলছেন সেগুলির বিরুদ্ধে আপনি কি করেছেন ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** ইণ্ডাষ্ট্রিয়াল এ্যাক্টে যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থাই নেওয়া হয়ে থাকে।

## ছাঁটাই শ্রমিকদের পুনর্নিয়োগ

*346. (Admitted question No. "360.) **শ্রীসনৎকুমার রাহাঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সরকারী হিসাব অনুযায়ী ১৯৬৯-৭০ সালের এপর্যন্ত পশ্চিমবংগে কত শ্রমিক ছাঁটাই হয়েছিল এবং তাহাদের মধ্যে কত ছাঁটাই শ্রমিক কাজ পেয়েছে ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** ১৯৬৯ সালে (জানুয়ারী ১৯৬৯ হইতে ডিসেম্বর ১৯৬৯ পর্য্যন্ত) ১,৪৩৯ জন শ্রমিক ছাঁটাই করা হইয়াছিল। ছাঁটাই শ্রমিকদের কতজন কর্মে পুনর্বহাল হইয়াছে এতদ্‌সংক্রান্ত কোন পরিসংখ্যান সরকারের নিকট নাই।

**শ্রীঅরুণ সেনঃ** যে সব কারখানায় ছাঁটাই হয়েছিল, সেখানে যে শ্রম বিরোধ ঘটেছিল, সেখানে সাধারণতঃ কিভাবে মীমাংসা হয়েছে তার সম্বন্ধে বলতে পারেন ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** নিগোসিয়েশনের মারফত এবং ইণ্ডাষ্ট্রিয়াল এ্যাক্ট অনুযায়ী।

**শ্রীঅরুণ সেনঃ** যেহেতু নিগোসিয়েশন মারফত হয়েছে এবং ইণ্ডাষ্ট্রিয়াল এ্যাক্ট অনুযায়ী হয়েছে তবুও তাতে ছাটাই শ্রমিকদের সংখ্যা প্রায় সাড়ে নয় হাজার হবে, তাদের অবস্থা কি হল সেটা সরকার জানেন না এটার কারণ কি বলতে পারেন ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** মাননীয় সদস্য জানেন এই ধরনের রিপোর্ট সাধারণতঃ থাকেনা।

**শ্রীঅনিল ধর গুহ নিয়োগীঃ** এই লিষ্টের মধ্যে কি চা বাগানের শ্রমিকরাও আছে ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** ইণ্ডাষ্ট্রিয়াল ডিসপিউটস এ্যাক্ট অনুযায়ী সবাই আছে ? যেহেতু চা বাগান আণ্ডার দি জুরিসডিকশন অব দি ষ্টেট গভর্ণমেন্ট সেটা নিশ্চয়ই আছে।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ীঃ** ছাঁটাই শ্রমিকদের পুর্ননিয়োগ এবং পুর্ননিয়োগ সাপেক্ষে তাদের কিছু ভাতা দেবার প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকারের আছে কিনা ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** এই প্রশ্নের সংগে এটা যুক্ত করা যায় না।

## হাওড়ার গেষ্টকিন উইলিয়াম্‌স্‌ কারখানাটি খোলার ব্যবস্থা

*347 (Admitted question No. *487.) **শ্রীকালীপদ মণ্ডলঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—(ক) সরকার কি অবগত আছেন যে, হাওড়ার গেষ্টকিন উইলিয়াম কোম্পানীর কর্তৃপক্ষ কারখানা তালা বন্ধ করিয়াছেন ; এবং

(খ) অবগত থাকিলে, ঐ বন্ধ কারখানা অবিলম্বে খোলার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করি তেছেন ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** (ক) হ্যাঁ।

(খ) শিল্প বিরোধ আইন অনুযায়ী মীমাংসাপ্রচেষ্টা চলিতেছে।

## হাওড়ার গেষ্টকিন উইলিয়াম্‌স্‌ কারখানা বন্ধের কারণ

*348. (Admitted question No. *1192.) **শ্রীকালীপদ মণ্ডল ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—(ক) সরকার কি অবগত আছেন যে, হাওড়ার গেষ্টকিন উইলিয়াম্‌স্‌ কারখানা কর্তৃপক্ষ তালা বন্ধ করিয়াছেন ; এবং

(খ) অবগত থাকিলে, কি কারণে এবং কত দিন উক্ত কারখানা তালা বন্ধ আছে ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** (ক) হ্যাঁ।

(খ) শ্রমিকবর্গের দাবীদাওয়া উদ্ভূত শিল্প বিরোধের পরিপ্রেক্ষিতে কর্তৃপক্ষ ১৪।১২।৬৯ তারিখের সন্ধ্যা ৬টা ১৫ মিনিট হইতে কারখানায় "লক আউট" ঘোষণা করেন। এর সঙ্গে আমি এইটুকু যোগ করে দিতে চাই যে সম্ভবতঃ আজকের ভিতর মীমাংসা হয়ে যাবে।

**ডাঃ আবু আসাদ মহম্মদ ওবায়েদুল গণি ঃ** আপনি কি জানেন এই মীমাংসা হয়ে গিয়েছে, এই কারখানা ৩ তারিখে খুলবে ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** আমার ঘরেই মিটিং হয়েছে আমি জানবো না ত কে জানবে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** এই যে খোলার ব্যবস্থা হয়েছে এতে কোন কর্মচারীর চাকরি যাবার সম্ভাবনা আছে কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** না।

**শ্রীঅজিতকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই যে ডিসপিউট সেটেলমেণ্ট হয়েছে তা কি সর্তের ভিত্তিতে হয়েছে ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** এই সর্ত এখন এখানে বলা সম্ভব নয়। কাল এটা হয়েছে একটা টেণ্টাটিভ এগ্রিমেণ্ট, আজকে এটা ফাইনালাইজ হবে। এমনও হয়ত হতে পারে যে এন আই এস সি ও, তাদের সম্পর্কে যে সমস্ত ঠিক হয়েছে তারপর শেষ পর্যন্ত তাদের লোক এলোনা, সুতরাং পাকা এ্যাগ্রিমেণ্ট না হলে এই সর্ত বলা সম্ভব নয়।

**শ্রীঅরুণ সেন ঃ** এই যে লক-আউট হয়েছিল সেই লক-আউটের সময় শ্রমিকদের কিছু দেবার আলোচনা হয়েছিল কিনা ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** সে প্রশ্ন এখানে উঠেনা।

## Lifting of lockout/closure of Messrs. Pure Drinks (Coca-cola)

*349. (Admitted question No. *501.) **Shri ARUN SEN :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state what steps the Government has taken so far to lift the lockout/closure of Messrs, Pure Drinks (Coca-cola) ?

**Shri Krishnapada Ghosh :** Although several joint conferences were arranged by the Labour Directorate, the management failed to attend any of them. The management was also requested to attend separate conference on sevreal occasions. The Manager of the company saw Additional Labour Commissioner only once and reiterated that they would not like to attend a joint conference with the union. Labour Minister also requested the Manager to attend a conference but the management did not attend.

**Lock out or strike in Messrs. Pure Drinks (India) Private Ltd.**

***350.** (Admitted question No. *1214.) **Dr. A. M. O. Ghani :** *Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—*

(a) whether there is a lock-out or strike in Pure Drinks (India) Private Ltd.,

(b) if so, the reasons thereof ; and

(c) what action has since been taken or proposed to be taken in this regard ?

[1-20—1-30 p.m.]

**Shri Krishnapada Ghosh :** (a) There was a stay-in-strike with effect from 22.9.69 followed by closure from 4.11.69 without any Notice as required under the Industrial Disputes Act, 1947.

(b) This was a sequel to a charter of demands submitted by the workmen's union

(c) Efforts at settlement are being made under the Industrial Disputes Act, 1947.

তারপরে একটুখানি এ্যাড করতে চাই। সাবসিকোয়েণ্টলি মেনেজমেণ্ট তাদের এ্যাটিচুড পরিবর্তন করেছেন এবং জয়েণ্ট কনফারেন্সে তারা আসছেন আলোচনা চলছে এবং গতকালও আলোচনা হয়েছে সম্ভবতঃ আজকেও সেই আলোচনা চলবে।

**শ্রীঅরুণ সেন ঃ** ঐ কারখানাতে লক্ আউটের সময় একজন শ্রমিক মার্ডার হয়েছে এই আপনি অবগত আছেন কি না ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** থাকবো না কেন, কাগজে আপনিও পড়েছেন আমিও পড়েছি।

**ডাঃ এ. এ. এম. ও. গনি ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় যে বললেন আলোচনা চলছে সেটা এ্যাডিশানাল লেবার কমিশনারের কাছে, সেখানে এই কোম্পানী দাবী করেছে যে অটোমেশান ইউনিয়নকে মেনে নিতে হবে—সেই সম্পর্কে আমাদের সরকার মালিক পক্ষের উপর চাপ দেবার ব্যবস্থা করবেন কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** আমার কিছু জানা নাই আপনারাই নিগোসিয়েশান করছেন, আপনারা অটোমেশান মানলে মানবেন না মানলে না মানবেন।

**ডাঃ এ. এ. এম. ও. গনি ঃ** মালিক পক্ষ আগে আলাপ আলোচনায় রাজী হননি, এখনও যে আসছেন সলিসিটারের মাধ্যমে সে ঠিক নিগোসিয়েশানের এ্যাটিচুড নিয়ে আসেননি আপনি নিজে তাদেরকে ডেকে একটু চেষ্টা করবেন কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** আমি তাদের বহুবার ডেকেছি তারা আসেনি, এখন যে আসছে তাতে তাদের শুভবুদ্ধি হয়েছে আমি আশা করি এবার একটা এ্যাগ্রিমেণ্ট হবে।

**ডাঃ এ.এ.এম.ও. গনি ঃ** আপনি নিজে হস্তক্ষেপ করবেন কি ওটা তো এ্যাডিশানাল লেবার কমিশনারের কাছে।

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** আমি ব্যক্তিগতভাবে বহুবার চেষ্টা করেছি তারা আসেনি লেবার কমিশনার ছাড়াও।

**শ্রীঅরুণ সেন ঃ** এই ইউনিয়ন অটোমেশানের বিরুদ্ধে এবং লোককে ছাটাই না করে এ্যাগ্রিমেণ্ট করতে চায়। এই সম্পর্কে তিনি নিজে হস্তক্ষেপ করে এর মীমাংসা করবার চেষ্টা করবেন কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** অনুরোধ প্রশ্নের অন্তর্ভুক্ত নয়।

**Shri A. H. Besterwitch :** The Hon'ble Minister has stated that the anagement were called repeatedly for a conciliation and they refused to ›me and this is a common practice in the industry. Is the Government ınking of making some penal law to compel them to come to conciliation ?

**Shri Krishnapada Ghosh :** Honourable members should know and this my submission that this supplementary does not arise out of the original ıestıon.

**Shri A. H. Besterwitch :** Sir, I do not understand why my supple-:ntary does not arise. The Hon'ble Minister has stated that repeatedly the ınagement were called for a conciliation and they refused to come. Automati-lly I come to the conclusion that some compulsory law should be made so at management come to conciliation.

**Shri Krishnapada Ghosh :** Sir, I fail to understand how this question ıses out of this question.

**শ্রীঅশ্বিনী রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বল্লেন যে অটোমেশন যদি ওয়ার্কার বা ইউনিয়ন :ন নেয় তাহলে তাঁর কিছু করবার নেই কিন্তু ইউনিয়ন যদি এটা না মানে বা মানবে না সেক্ষেত্রে লিক পক্ষের উপর কোনরকম প্রেসার দেবার গভর্ণমেন্ট চেষ্টা করবেন কি না ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** এটা কোশ্চেনের সঙ্গে যুক্ত নয়, টার্মস্ ইং

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়েরা অটোমেশনের বিরুদ্ধে বারবার লড়ে :সছেন, আজকে কেন অটোমেশনের পক্ষে রায় দিচ্ছেন ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** ওটা প্রশ্নের সঙ্গে জড়িত নয়।

## মুণ্ডেশ্বরী সেতু

*351. (Admitted question No. *949.)* **শ্রীঅজিতকুমার বিশ্বাস ঃ** পূর্ত াড়ক ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলায় মুণ্ডেশ্বরী সেতু নির্মাণের কাজ কবে থেকে শুরু হয়েছে এবং শেষ হতে আরও কতদিন লাগবে, এবং

(খ) উক্ত সেতু নির্মাণের জন্য কত টাকা বরাদ্দ ছিল ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** (ক) সেতুটির কাজ শুরু হয় ১৯৬৬ সালের ফেব্রুয়ারী মাসে ; ৭১ সালের মে মাসের মধ্যে কাজ শেষ হয়ে যাবে বলে আশা করা যায়।

(খ) ৩৫,২৬,৯৩৪ টাকা।

**শ্রীঅজিত কুমার বিশ্বাস ঃ** এই ব্রীজের যে কনট্রাক্টর কনট্রাক্ট নিয়েছেন সেই কনট্রাকটরের ম কি বলতে পারেন কি ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** এ প্রশ্ন তো আপনি করেন নি। আপনি নোটিশ দিলে তে পারব।

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** যে বরাদ্দ টাকা ছিল তার থেকে কত টাকা এ পর্যন্ত ব্যয় হয়েছে ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** ব্রীজটা প্রায় শেষ হয়ে এসেছে, খরচ হয়েছে ৩৫ লক্ষ ৮৪ হাজার ৪২৫ টাকা।

**শ্রীবিমলকান্তি বোস ঃ** এর কমপ্লিসানের ডেটটা কি ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** কমপ্লিসন হবে ১৯৭১ সালের মে মাসের মধ্যে—এটা আশা করা যাচ্ছে।

**শ্রীপ্রবোধ পুরকায়েত ঃ** মন্ত্রীমহাশয় বলতে পারেন কি এই সেতুটি কত ফুট লম্বা এবং কত ফুট চওড়া ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** এ প্রশ্ন আসে না, তবে প্রায় হাজার ফুট লম্বা হবে।

**শ্রীঅজিত কুমার বিশ্বাস ঃ** মন্ত্রীমহাশয় জানেন কি এই ব্রীজটি তৈরী করার ক্ষেত্রে মে মাসের মধ্যে যে কমপ্লিট হবার কথা আছে ১৯৭১ সালের সেখানে যে ফেরী ঘাটের কনট্রাক্টর তার দ্বারা প্রভাবান্বিত হয়ে সেই কনট্রাক্টর তার কনট্রাক্টের কাজে গাফিলতী করছেন ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** এ প্রশ্নটা ওঠে না।

### "Biri" factories in Bankura district

*352. Admitted question No. *1005.) **Shri BIRESWAR GHOSH** : Wi the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the number of "Biri" factories in Bankura district employing mor than fifty workers in each such factory ;

(b) whether the workers of those factories are entitled to the benifits suc as leave on medical grounds with pay and medical treatment at th expense of proprietors ; and

(c) if not, whether Government have any proposal to extend the sai facilities to those workers ?

**Shri Krishnapada Ghosb** : (a) 6.

(b) No.

(c) At present, there is no proposal for extension of the said facilities t those workers.

**শ্রীসরোজ রায় ঃ** মন্ত্রীমহাশয় বললেন য়্যাট প্রেজেন্ট—কত নিকট ভবিষ্যতে এই প্রপোজালে কথা ভাববেন ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে তিনি যে শ্রমিকদের সম্পর্কে বলছে তারা ফ্যাক্টরী য়্যাক্টের দ্বারা কভার্ড নয়, একমাত্র ই, এস, আই য়্যাক্ট দ্বারা তারা কভার্ড হতে পার এবং তার দ্বারা কিছুটা বেনিফিটেড হতে পারে। আমরা বর্তমানে বাঁকুড়া, বর্ধমান অঞ্চলে ই, এস, আ এক্সপ্যানসনের কথা সেন্ট্রাল ই, এস, আই কর্পোরেশনে লিখছি কারণ এতে টাকা পয়সার কমিটমে আছে, তারা জবাব দিলে তখন নিশ্চয়ই আমরা ভাববো। সুতরাং য়্যাট প্রেজেন্ট মানে ইন ফিউচা কতদিনে কিভাবে হবে সেটা বলা যায় না আনলেস I get a reply from the Central E. S. Corporation,

**বালী বিবেকানন্দ ব্রিজের টোল আদায়ের পরিমাণ**

*353. (Admitted question No. *1087.) **শ্রীজয়কেশ মুখার্জী :** পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বালী ব্রিজ বা বিবেকানন্দ ব্রিজ নির্মাণের জন্ত মোট কত টাকা ব্যয় হইয়াছিল ;

(খ) জনসাধারণের নিকট হইতে টোল বাবদ ১৯৬৯ সালের ডিসেম্বর পর্যন্ত মোট কত টাকা আদায় হইয়াছে ; এবং

(গ) তন্মধ্যে কত ১৯৬৬-৬৭, ১৯৬৭-৬৮ ও ১৯৬৮-৬৯ সালের কোন্ সালে কত টাকা আদায় হইয়াছে ?

**শ্রীসুবোধ ব্যানার্জী :** (ক) উল্লিখিত সেতুটি রেলওয়ে কর্তৃপক্ষ তাঁহাদের খরচে নির্মাণ করেন ও উহা তাঁহাদের মালিকানাধীনে।

সেতু বরাবর যান-বাহন ও পদযাত্রীদের চলাচলের জন্ত পৃথক রাস্তাটি আনীজন বাংলা সরকারের পূর্ত বিভাগ ৩৭,২৩,৩৫৩ ( সাঁইত্রিশ লক্ষ তেইশ হাজার তিনশত তেপান্ন ) টাকা ব্যয়ে নির্মাণ করেন।

(খ) ১৯৬৯ সালের ডিসেম্বর পর্য্যন্ত মোট ৮৪,৩৭,৮৪০ ( চুরাশি লক্ষ সাঁইত্রিশ হাজার আটশত চল্লিশ ) টাকা আদায় হইয়াছে।

(গ) ১৯৬৬-৬৭ = ৫,৮৭,৮৮৩ ( পাঁচ লক্ষ সাতাশি হাজার আটশত তেরাশি ) টাকা।
১৯৬৭-৬৮ = ৮,১১,৪৩৭ ( আট লক্ষ এগার হাজার চারিশত সাঁইত্রিশ ) টাকা।
১৯৬৮-৬৯ = ৮,০৭,৭১৯ ( আট লক্ষ সাত হাজার সাতশত উনিশ ) টাকা।

[1-30—1-40 p.m.]

**শ্রীজয়কেশ মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি বলবেন, এই ব্রীজটি তৈরী করতে যে টাকা খরচ হয়েছিল তার চেয়ে অনেক বেশী টাকা আদায় হয়ে গিয়েছে, এখন এই টোল আদায় করা বন্ধ হবে কিনা ?

**শ্রীসুবোধ ব্যানার্জী ঃ** মোটেই নয়।

**ডঃ নলীনাক্ষ সান্যাল ঃ** মন্ত্রীমহোদয় জানাবেন কি যখন টোল আদায় করার প্রস্তাব প্রথম উত্থাপন করা হয় তখন সরকারের পক্ষ থেকে এই প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল যে খরচ উঠে গেলে আর জনসাধারণের কাছ থেকে এই ব্রীজ দিয়ে যাতায়াত করার জন্ত কোন টাকা নেওয়া হবে না, এটা জানেন কি ?

**শ্রীসুবোধ ব্যানার্জী ঃ** মাননীয় সদস্ত সম্ভবতঃ ভুলে গেছেন যে পদযাত্রীর জন্ত ব্রীজের কোন টোল নেই। লরীর ও অন্তান্ত মোটর গাড়ীর উপর নিশ্চয়ই ধরা দরকার বলে আমি মনে করি ; কারণ রাস্তাঘাটের উন্নয়নের জন্ত আরো বেশী অর্থের দরকার আছে।

**ডঃ নলীনাক্ষ সান্যাল ঃ** টোল ইজ টোল, নট ট্যাক্স। মন্ত্রীমহাশয় জানাবেন কি, সম্প্রতি একটি ভিজিলেন্স কমিশনের পক্ষ থেকে তারা কিছু কিছু তথ্য উদ্ঘাটন করেছেন যে বহু লক্ষ টাকা এর চেয়ে বেশী আদায় অপহৃত হয়েছে সে সম্বন্ধে আপনারা কি ব্যবস্থা নিচ্ছেন ?

**শ্রীসুবোধ ব্যানার্জী ঃ** আমার নজরে আসে যে টোল কালেকশান হয় তা ঠিক মত জমা হচ্ছে না, কালেক্ট যারা করত তারা চুরি করছে। ফলে এ্যাকসান নেওয়া হয়। দোষীদের সাসপেণ্ড

করা হয়। প্রসিডিংস ড্রপ করা হয়। প্রসিডিংস এখনও চলছে। এর বিরুদ্ধে শাস্তি গ্রহ করার পরে দেখা গেছে দিনে আগে যে টোল ক্যালেক্ট হত পরে কালেকসানের পরিমাণ দ্বিগু হয়ে গেছে।

**শ্রীবিভূতিভূষণ ঘোষঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, মটর যাত্রী কিম্বা মাল বোঝাই লরী এদের উপর ট্যাক্স বাড়িয়ে আরো টাকা আদায় কারবার চেষ্টা আমাদের সরকার করছেন কি ?

**শ্রীসুবোধ ব্যানার্জীঃ** আমরা চিন্তা করছি কি করা যায়। আপনারা হয়ত জানেন যে ইণ্ডিয়ান টোল এ্যাক্ট ইজ এ সেনট্রাল এ্যাক্ট। এটা ষ্টেট এ্যাক্ট নয়। কাজেই অসুবিধা কিছু কিছু আছে। তবে আমরা দেখছি এই ব্যাপারে কি করতে পারি।

**শ্রীঅনিল ধর গুহনিয়োগী:** যে সমস্ত সেবামূলক প্রতিষ্ঠান আছে যেমন রেডক্রস তারা যদি রিলিফের জন্য মালপত্র নিয়ে যায় তাদের কথা চিন্তা করবেন কি ?

**শ্রীসুবোধ ব্যানার্জী:** আমি এর আগেই সাপ্লিমেন্টারী প্রশ্নের উত্তরে বলেছি যে ষ্টেট গভর্ণমেন্টের এক্সম্প্ট করার ক্ষমতা নেই যেহেতু এটা সেনট্রাল এ্যাক্ট দ্বারা পরিচালিত। আমরা এই এ্যাক্ট সংশোধন করার কথা ভাবছি।

## গ্রামাঞ্চলে ক্ষেতমজুরদের দৈনিক গড় আয়

*354. (Admitted question No. *1095.) **শ্রীগণেশচন্দ্র মণ্ডলঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামাঞ্চলে ক্ষেত মজুরদের দৈনিক গড় আয় সম্পর্কে কোন তথ্য সরকারের জানা আছে কি ;

(খ) ক্ষেত মজুরদের দৈনিক মাথাপিছু মজুরী নির্ধারণ করবার কোন ব্যবস্থা আছে কি ; এবং

(গ) ক্ষেত মজুরদের দৈনিক কাজের সীমা নির্ধারণ করা আছে কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** (ক) প্রশ্নটির কৃষি দপ্তর হইতে উত্তর পাওয়া যাইবে। কৃষি দপ্তরকে জানান হইয়াছে এবং এর উত্তর পরে লাইব্রেরী টেবিলে দাখিল করা হইবে।

(খ) হ্যাঁ। নিম্নতম মজুরী আইন অনুসারে দৈনিক মাথাপিছু নিম্নতম মজুরী নির্ধারণ করা আছে।

(গ) হ্যাঁ।

**শ্রীগণেশচন্দ্র মণ্ডলঃ** আপনি বললেন মাথাপিছু মজুরির হার নির্দ্ধারিত করা আছে, সেটা কত জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** বিভিন্ন এরিয়ায় বিভিন্ন রকম অর্থাৎ মিনিমাম ওয়েজ কমিটি যেটা বসেছিল ২।১।৮।৬৭ তারিখে এবং সেই ওয়েজ কমিটি রেকমেনডেসান দেন ১২।১২।৬৮ তারিখে এবং সেই হিসাবে গভর্ণমেন্ট নোটিফিকেসান রাখেন এবং সেই হিসাবেই বিভিন্ন জোনে বিভিন্ন রকম মজুরী নির্দ্ধারণ করা আছে।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধানঃ** বিভিন্ন জোনে যেটা নির্দ্ধারণ করা হয়েছে সেটা কত দয়া করে বলবেন কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** উত্তরের ব্যাপারে যদি পড়ে দেওয়ার প্রয়োজন হয় পড়ে দিতে পারি। আর তা না হলে অন্যভাবে সেটা সারকুলেট করা যেতে পারে, লিখিতভাবে দেওয়া যেতে পারে।

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল :** মাননীয় মন্ত্রীমহাশয় এখানে ওটা পড়ে দেবেন কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** আমি এটা সার্কুলেট করে দেব।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় একথা জানাবেন কি, এই যে মাথাপিছু মজুরী নির্ধারিত হয়েছে সেটা কিসের বেসিসে করা হয়েছে। তাদের আয়ের পরিমাণ সম্বন্ধে যদি সরকারের ষ্টাটিস্টিক্যাল কোন সার্ভে না হয়ে থাকে তাহলে এডহক বেসিসে—খেয়াল খুশি মতন করা হয়েছে, না এরও একটা বেসিস ছিল, সেটা জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** কমিটি গঠন করার পর কমিটি বিভিন্ন বক্তা এবং প্রতিষ্ঠানের বক্তব্য শোনেন। ধরুন কষ্ট অব লিভিং, একজিষ্টিং এরিয়াতে যা আছে সেটা দেখে তারা ঠিক করেন মিনিমাম কত হওয়া উচিত। তবে সায়েন্টিফিক কিনা যদি বলেন আমি বলব, না, স্ট্রিক্টলি ভেরি সায়েন্টিফিক নয়। তবে দেখা হয় একটা মানুষ বা একটা পারিবারের চলতে গেলে কি পরিমাণ লাগে একজিষ্টিং সারকামষ্টান্সেস অনুযায়ী এবং তার এরিয়া অনুযায়ী।

**শ্রীঅশ্বিনী রায় ঃ** এই বেতন হার যখন নির্ধারিত হয়েছিল সেটা অনেকদিন আগের। এখন জিনিষপত্রের দাম বাড়ার জন্য বিভিন্ন জোনে যে হার ঠিক করা হয়েছে সেটার পরিবর্তনের প্রয়োজনীয়তা আছে কিনা সেকথা সরকার ভাবছেন কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** আমি সেটা খোঁজ করে দেখবো। তবে আমার যতদূর মনে হয় বোধ হয় ২ বছর হয়নি। কাজেই এর ভেতরে রেমিশান আনা যায় না। তবে আইনত যদি সম্ভব হয় আমি বিচার করে দেখতে পারি।

**শ্রীসরোজ রায় ঃ** একটু আগে মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে, যে বেসিসে বিভিন্ন জায়গায় মজুরি নির্ধারিত হয়েছে সেটা ফুল্লি সায়েন্টিফিক না হলেও সেখানে খরচ খরচা দেখে সেই এরিয়ার অবস্থা বিবেচনা করে এটা করা হয়েছে। বাংলাদেশের সাধারণত জিনিষপত্রের দাম আমরা যেটুকু জানি বিভিন্ন জায়গায় প্রায় একই ধরনের ১।২ টি বাদে। আমরা যে লিষ্ট পেয়েছিলাম বিভিন্ন জায়গার মজুরির হার ঠিক করার তাতে একই জায়গায় বা একই জেলাতে তিন রকম মজুরির হার ঠিক করা হয়েছে। কিন্তু আমরা সাধারণত খোঁজ নিয়ে দেখেছি জিনিষপত্রের দাম ঐ জেলাতে বিভিন্ন জায়গায় একই ধরনের। আমার জিজ্ঞাস্য, সেগুলি কিভাবে ঠিক করলেন ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** আমি বলতে পারবো না। কমিটি বিচার করে যা রেকমেণ্ডেশান দেন আমরা নরম্যালি সেটা এ্যাকসেপ্ট করি। যদি দেখি খুব কম হয়েছে তাহলে আমরা কিছুটা বাড়িয়ে দিই। তবে আমি ডিটেলস বলতে পারবো না।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় 'গ' এর উত্তরে বলেছেন হ্যা। আমার জিজ্ঞাস্য, এই কাজের সীমা কি ভাবে নির্ধারিত হয়েছে ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** আমাদের সে সময় যে নোটিফিকেসান ছিল তাতে কাজের ঘণ্টা যেটা সেটা হচ্ছে 8 and half hours including half hours interval on rest shall constitute the normal working day.

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে দৈনিক মজুরী বাঁধা আছে ক্ষেত মজুরদের ক্ষেত্রে। আমার জিজ্ঞাস্য, মজুরি দেওয়া হচ্ছে কিনা সেটা দেখবার জন্ত কোন সংস্থা আছে কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** সংস্থা নেই। তবে কমপ্লেন আসলে দেখা হয়।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :** দেখবার জন্ত যদি সংস্থা না থাকে তাহলে মজুরি বেঁধে দেওয়া নিরর্থক হয়ে যায় না কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** আপনারা এ সম্বন্ধে কোন সাজেসান দিলে বিচার করা যাবে।

**শ্রীঅরুণ সেন :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, ক্ষেত মজুরদের যে দৈনিক মাথাপিছু মজুরি নির্ধারিত হয়েছে সেটা কি নিড বেসড মিনিমাম কনসেপসান অনুসারে করা হয়েছে না অন্ত হিসাবে কিছু করা হয়েছে ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** মাননীয় সদস্ত মহাশয়ের জানা আছে যে ষ্ট্রীক্টলি অর্গানাইজড ইণ্ডাস্ট্রীতে নিড বেসড মিনিমাম ওয়েজ চালু করা যায়নি। সুতরাং ক্ষেতমজুরদের সম্পর্কে সে প্রশ্ন আসে না।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে মজুরী নির্ধারিত হয়েছে সেই মজুরি যদি না দেয় এবং সেই কমপ্লেণ্ট যদি আসে তাহলে তার প্রতিবিধানের জন্ত গভর্ণমেণ্টের কোন আইন বা মেশিনারী আছে কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** নোটিশ দিলে ডিটেলস্ বলতে পারবো, অন্যথাও বলা সম্ভব নয়।

**শ্রীপ্রবোধ পুরকায়েত :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে বিভিন্ন এলাকায় মজুরী নির্ধারণ করা হয়েছে এবং মজুরীর সময়সীমা বেঁধে দেওয়া হয়েছে সরকার পক্ষ থেকে। এই যে নিয়মগুলি এগুলি কার্য্যকরী করার জন্ত কোন ব্যবস্থা করা হয়েছে কি না ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** এর জবাব আমি আগেই দিয়েছি।

## অবসর সময়ে ক্ষেত মজুরদের কাজের ব্যবস্থা

*355. (Admitted question No. *1456.) **ডাঃ রাধানাথ চট্টোরাজ :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার প্রতিটি অঞ্চলে ধান্ত কর্তন ও রোপণ সময়ের পর ক্ষেত মজুরদের কাজের কোন পরিকল্পনা করিয়াছেন কিনা ; এবং

(খ) প্রতিটি অঞ্চলে বেকার মজুরদের একটি তালিকা প্রস্তুত করিতেছেন কি ?

[1-40—1-50 p.m.]

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** (ক) না ; তবে গ্রামাঞ্চলে সমষ্টি উন্নয়ন ব্লকে যে সমস্ত Employment Information and Assistance Bureau আছে সেগুলি ক্ষেত মজুর সমেত সমস্ত রেজেষ্ট্রীভুক্ত অদক্ষ মজুরদের বৎসরের আংশিক বা পুরা সময়ের জন্ত কাজ পাইতে সাহায্য করিয়া থাকে।

(খ) ক্ষেতমজুর সমেত যে সমস্ত অদক্ষ শ্রমিক কাজ করিতে ইচ্ছুক তাহাদের নাম তালিকাভুক্ত করিবার জন্ত প্রতিটি Employment Information and Assistance Bureau-তে একটি করিয়া রেজিষ্টারি রাখা হয়।

**শ্রীগোপাল বসু:** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে গ্রামে ওরা কোন সুযোগ য় না সরকারের কাছ থেকে। কাজেই এদের কোন রিলিফ দেবার বিষয়ে সরকার চিন্তা করছেন না ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ:** এটা এই প্রশ্নের সঙ্গে জড়িত নয়।

**শ্রীগোপাল বসু:** মাননীয় মন্ত্রীমহাশয়, রিলিফ সবই তো একই ব্যাপার। এটাও ক্রুেন্টের ব্যাপার কাজেই এ সম্পর্কে চিন্তা করছেন কি না ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ:** প্রশ্নটা সেইভাবে করবেন তাহলে এর উত্তর দেবো।

**শ্রীজয়কেশ মুখার্জী:** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে ক্ষেতমজুররা যে সময়ে বেকার :ক সেই সময়ে তাদের অন্য কোন কাজ দেবার কথা ভাবছেন কি না, যেমন বিভিন্ন রকম কুটিরশিল্পের জ, দড়িশিল্পের কাজ, ইট তৈরীর কাজ ইত্যাদি কাজ দেওয়া যেতে পারে।

**শ্রীকৃষ্ণপদ ঘোষ:** এগুলি লেবার ডিপার্টমেন্টের আলোচনার বিষয়বস্তু নয়।

**Double claims in respect of dues for consumption of electricity**

*356. (Admitted question No. *1105.) **Shri PHAKIR CHANDRA ROY**: ill the Minister-in-charge of the Commerce and Industries Department be :ased to state—

(i) if it is a fact that notices of non-payment of arrear electrical bills for the period from 1967 to 1969 have been issued to about 10,000 consumers by the Burdwan Office of the West Bengal State Electricity Board ;

(ii) if the reply to (i) above be in the affirmative, if it is a fact that complaints have since been received from the subscribers to the effect that payment in respect of these bills have already been made ; and

(iii) if the reply to the above questions be in the affirmative, what was the cause of such widespread mistakes ?

**Mr. Speaker**: Question No. 356 is to be held over.

**গলসী হইতে আদরাহাটী এবং পারাজ হইতে রামগোপালপুর পর্যন্ত রাস্তা**

*357. (Admitted question No. *1131.) **শ্রীদেবব্রত দত্ত:** পূর্ত (সড়ক) ভাগের মন্ত্রীমহোদয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার গলসী হইতে আদরাহাটী এবং পারাজ হইতে রামগোপালপুর পর্যন্ত রাস্তা দুইটি পাকা করার কোন পরিকল্পনা সরকার কি গ্রহণ করিয়াছেন ; এবং

(খ) যদি গ্রহণ করিয়া থাকেন, তবে কবে ঐ কাজ শুরু হইবে ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী:** (ক) ও (খ) গলসী হইতে আদরা হইয়া লোহাগ্রাম রাস্তা চতুর্থ পরিকল্পনায় গ্রহণ করিবার কথা সরকার বিবেচনা করিতেছেন।

পারাজ রামগোপালপুর (শিলা) রাস্তাটি পাকা করা করার পরিকল্পনা ইতিপূর্বে গ্রহণ করা হইয়াছে এবং ১৯৭০ সালের মধ্যে এই রাস্তার কাজ সুরু হইবে বলিয়া আশা করা যায়।

**শ্রীদেবব্রত ধর ঃ** মাননীয়া মন্ত্রীমহাশয়া কি বলবেন যে, তিনি রামগোপালপুরে ১৯৭০ সালের মধ্যে সম্পূর্ণ হবার কথা বলছেন। এই রাস্তাটি নির্মাণে কত টাকা ব্যয় হবে ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** আপনার প্রশ্নে তা নেই। কাজেই টাকার অঙ্ক আমি কি বলবো।

**শ্রীদেবব্রত ধর ঃ** মাননীয়া মন্ত্রীমহাশয়া কি জানাবেন যে গলসী হইতে আদরাহাটী যে রাস্তাটি চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনায় সরকার বিবেচনা করছেন প্রকল্পটি গ্রহণ করার কথা। এই রাস্তাটিতে ইতিমধ্যেই কয়েকটি বাস যাতায়াত করছে। এটা মেটেল রোড, পাথুরে রাস্তা। এই রাস্তাকে অগ্রাধিকার দেবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে কি না ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** আমি বলেছি যে এখনও বিবেচনায় আছে।

**Dismissal of Works Manager, Kalyani Spinning Mills**

***358.** (Admitted question No. *1207.) **Shri SARAL DEB** : Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether Shri S. K. Goswami, Works Manager, Kalyani Spinning Mills, has recently been dismissed ; and

(b) if so, whether he was afforded reasonable opportunity of being heard ?

**Mr. Speaker** : Question No. 358 is to be held over.

**শ্রীসরল দেব ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনি এটাকে অন্য দিন দেবেন। কারণ এটার সঙ্গে দুর্নীতির ব্যাপার আছে। I am not interested in a particular Manager.

**মুর্শিদাবাদ জেলার কান্দী হইতে সালার রাস্তার উপর সেতু**

***359.** (Admitted question No. *1230.) **শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রীমহোদয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী হইতে সালার রাস্তায় ময়ূরাক্ষী এবং কুঁয়ে নদীর উপর সেতু নির্মাণের কার্য কোন্ বৎসরে শুরু হইয়াছে ; এবং

(খ) উক্ত সেতু নির্মাণের কার্য কতদিনের মধ্যে শেষ হইবে বলিয়া আশা করা যায় ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** (ক) ও (খ) ময়ূরাক্ষী ( বেলা ) নদীর উপর সেতু নির্মাণের কার্য ১৯৬৭ সালের মার্চ মাসে সুরু হইয়াছে। সেতুটি ১৯৭১ সালের মার্চ মাসের মধ্যে শেষ হইবে বলিয়া আশা করা যায়। কুঁয়ে নদীর উপর সেতু নির্মাণের কার্য সুরু হয় নাই।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** এই যে কুঁয়ে সেতু এবং ঐ ময়ূরাক্ষী সেতু এটা একসঙ্গে স্যাংসন হয়েছিল—কিন্তু কুঁয়ে সেতুটির কাজ আরম্ভ না হবার কারণ কি ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** কারণ, অর্থাভাব। তিনটি পরিকল্পনা ছিল একটিরও কাজ শেষ করা যায় নি অর্থাভাবে।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** একথা কি সত্য যে ময়ূরাক্ষীর যে সেতু যে কনট্রাক্টার নির্মাণ করছে—ঠিক মত টাকা না পাবার দরুন দেরী হচ্ছে ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** এ প্রশ্ন থেকে এটা আসে না—তবুও বলি এটা ঠিক নয়।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** একথা কি সত্য যে, যে কনট্রাক্টার কাজ করছে বানের জন্য নাজপুরে চলে যাবার জন্য এই কাজে দেরী হচ্ছে ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** এমন কোন কথা আমার জানা নাই।

## ভারত সরকার কর্তৃক রুরাল ব্রডকাষ্টিং স্কীমের জন্য সাবসিডি দিবার প্রস্তাব

*363. (Admitted question No. *1287.) **শ্রীবিভূতি পাহাড়ী ঃ** তথ্য ও জনযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভরত সরকার রুরাল ব্রডকাষ্টিং স্কীম-এর জন্য পশ্চিমবঙ্গ সরকারকে সাবসিডি দিবার প্রস্তাব সম্প্রতি করিয়াছিলেন কিনা ;

(খ) করিয়া থাকিলে, উক্ত প্রস্তাবে সাবসিডি অর্থের পরিমাণ কত ছিল ;

(গ) উক্ত প্রস্তাব কি গ্রহণ করা হইয়াছে ; এবং

(ঘ) না হইয়া থাকিলে, কি কারণে গ্রহণ করা হয় নাই ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** (ক) সম্প্রতি ভারত সরকার এরূপ প্রস্তাব করেন নাই। টি ১৯৬৯ সালের এপ্রিল হইতে উঠিয়া গিয়াছে।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না।

(ঘ) প্রশ্ন উঠে না।

## ভিলেজ চৌকিদারী ফাণ্ডে কোচবিহার ষ্টেট্ আমলের জমা টাকা

*364. (Admitted question No. *1358) **শ্রীবিমলকান্তি বসু ঃ** পঞ্চায়েত াগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি কোচবিহার ষ্টেট আমলের কত টাকা এখন পর্যন্ত লজ চৌকিদারী ফাণ্ডে জমা রহিয়াছে ?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** ১,১৮,১৭৭·০২ টাকা ( এক লক্ষ আঠার হাজার একশ ত্তর টাকা দুই পয়সা ) জমা আছে।

**শ্রীবিমলকান্তি বসু ঃ** এই যে টাকার কথা যেটা এখানে বললেন—এই টাকার চেয়ে আরও টাকা জমা ছিল ?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** কুচবিহার ষ্টেট যখন বাংলাদেশের অন্তর্ভুক্ত হয় তখন কত জমা ছিল সেটা আমার জানা নাই, এখন যে টাকা জমা আছে সেইটা বলা হয়েছে।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান ঃ** এই যে টাকা খরচ করা হচ্ছে—এটা কি কি বাবদ । কোন খাতে খরচ করা হচ্ছে—শুধুমাত্র কি চৌকিদারদের খাতে খরচ করা হচ্ছে, না, অন্য কোন খরচ করা হচ্ছে ?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** শুধুমাত্র চৌকিদারদের বেতন বাবদ খরচ করা হচ্ছে।

**শ্রীবিমলকান্তি বসু ঃ** এই যে টাকা খরচ করা হচ্ছে—এটা কিভাবে জমা হয়েছে ?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** এজন্য আইনগত কথা বলতে হয়। যখন কুচবিহার ষ্টেট

পশ্চিমবঙ্গের অন্তর্ভুক্ত হোল তখন সেই ষ্টেটের আইন অনুযায়ী চৌকিদারদের ফাণ্ডে যে টাকা জমা ছিল সেই টাকা সম্বন্ধে নির্দেশ দেওয়া হোল যে ঐ টাকা শুধুমাত্র চৌকিদারদের বেতন বাবদ খরচ করা হবে যদি বেতন কম পড়ে থাকে।

**শ্রীবিমলকান্তি বসু ঃ** আমার প্রশ্ন ছিল অন্য—এই টাকা কোথা থেকে এলো ?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** এই টাকা জমা হয়েছিল—আগে নিয়ম ছিল চৌকিদারদের বেতন থেকে টাকা প্রতি এক আনা কেটে নেবার ব্যবস্থা ছিল সেই অনুযায়ী জমা হয়েছে। পশ্চিমবঙ্গে আসার পর যখন নূতন আইন প্রবর্তন করা হয় তখন সেটা রহিত হয়, সেই টাকা জমা আছে।

**শ্রীবিমলকান্তি বসু ঃ** কোন্ আইন অনুযায়ী টাকা প্রতি এক আনা করে কেটে নেওয়া হোত এবং কেন কেটে নেওয়া হোত ?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** সেটা কুচবিহার ষ্টেটের নিয়ম অনুযায়ী কেটে নেওয়া হোত।

[1-50—2-0 p.m.]

**শ্রীবিমলকান্তি বসু ঃ** এই টাকা কি কেটে নেওয়া হত এই জন্য যে পরবর্তী কোন অবস্থায় এদের কাউকে ফিনান্সিয়াল বেনিফিট দেওয়া হবে ?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** চৌকিদারদের পোষাক-পরিচ্ছদ দেওয়ার জন্য পুরস্কার পারিতোষিক দেওয়ার জন্য, এই টাকা কেটে নেওয়া হত।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন এখনও নাকি ঐ ফাণ্ড আছে, তাহলে এখনও তো কাটা হয় এটাই কি বলতে চান ?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** এখন কাটা হয় না। নূতন পঞ্চায়েত আইন প্রবর্তন করার পরেই কাটার ব্যাপার রহিত করে দেওয়া হয়।

**শ্রীবিমলকান্তি বসু ঃ** এই টাকা এখনও পর্য্যন্ত জমা হয়ে আছে—২ লক্ষ ৩০ হাজার ৪৫০ টাকা। এখন ৩০ হাজার ৪৫০ টাকা খরচ হয়ে যাবার পরেও এখনও পর্য্যন্ত দু লক্ষ টাকা আছে, আপনি দয়া করে খবর নিয়ে জানাবেন কি এই টাকার পরিমাণ ঠিক কিনা ?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** নিশ্চয়ই পুরো হিসাব নিয়ে আপনাকে জানাব।

**ডঃ তারকনাথ চক্রবর্তী ঃ** পোষাকের কথা যা বললেন তা বোধ হয় নয়, আমাদের তো জানা আছে যে এর জন্য সেপারেট বাজেট করে দেওয়া হয়, পোষাক-পরিচ্ছদের জন্য টাকা দেওয়া হয় না, এটা কি ঠিক ?

( কোন উত্তর দেওয়া হয় নাই )

### দোমহনা অঞ্চলপঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে অভিযোগ

*365. (Admitted question No. *1364.) **শ্রীসুরেশচন্দ্র সিংহ ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) করণদিঘী থানা অন্তর্গত ( পশ্চিম দিনাজপুর ) দোমহনা অঞ্চল পঞ্চায়েতের প্রধানের বিরুদ্ধে তহবিল তছরূপের কোন অভিযোগ সম্প্রতি সরকার পাইয়াছেন কি ; এবং

(খ) পাইয়া থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিয়াছেন ?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** (ক) হ্যাঁ;

(খ) অঞ্চল প্রধানকে পঞ্চায়েত আইনের ২০ ও ২৮ ধারা অনুসারে কেন তাঁহাকে অপসারণ করা হইবে না তাহার কারণ দর্শাইবার নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রীসুরেশচন্দ্র সিংহ ঃ** দয়া করে জানাবেন কি কত টাকা তছরূপের অভিযোগ আছে?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** মোট ৪,৯৪১·৯৪ টাকা।

**শ্রীসুরেশচন্দ্র সিংহ ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে এই যে তছরূপ এটা দু-তিন বছর আগেই হয়েছে অডিট রিপোর্ট-এর মধ্যেও উল্লেখ আছে, তা সত্বেও এই অঞ্চল প্রধানের বিরুদ্ধে কোন এ্যাক্‌শন নেওয়া হয়নি কেন?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে দো-মোহনা অঞ্চল প্রধানের বিরুদ্ধে তহবিল তছরূপের তদন্ত করার জন্য পশ্চিম দিনাজপুরের আধিকারিক মহাশয়কে অনুরোধ করা হয়েছিল, তার রিপোর্ট থেকে জানা গেছে যে গত ২৩শে মার্চ '৬৮ তারিখে আগুনে অঞ্চল অফিসের সমস্ত রেকর্ড পুড়ে নষ্ট হয়ে গেছে, তহবিলের ৪৯৪১·৯৪ টাকাও পুড়ে গেছে, এই হচ্ছে অঞ্চল পঞ্চায়েতের রূপ। (নয়েজ) এই ৪,৯৪১ টাকার মধ্যে উন্নয়ন কাজের জন্য সরকার কর্তৃক প্রদত্ত ১৩০০ টাকাও ছিল লাম্প গ্রাণ্ট, বাকী ৩৬৪১ টাকা অঞ্চল পঞ্চায়েত কর্তৃক আদায়ীকৃত ট্যাক্স। প্রধান এই টাকা রেখেছিলেন ২৯-৩-৬৮. তারিখের অঞ্চল পঞ্চায়েতের মিটিং-এর সময় সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েতগুলিকে বণ্টন করবার জন্য। রিপোর্ট থেকে জানা যায় আগুন লাগার ১ মাস আগে থেকে আদায়ীকৃত পঞ্চায়েত ট্যাক্সের টাকা বণ্টন না করে, পোষ্ট অফিসে না রেখে অঞ্চল অফিসে রেখেছেন অর্থাৎ নিজের পকেটে রেখেছেন। গ্রাম ও অঞ্চল পঞ্চায়েত নিয়মাবলী, ১৯৬৯ এর ৩নং ধারা অনুযায়ী প্রধান কোন সময়ই নিজের কাছে ১০০ টাকার বেশী রাখতে পারেন না। উক্ত নিয়মে ০০ টাকার বেশী অর্থ সব সময় নিকটবর্তী পোষ্ট অফিসে বা সেভিংস ব্যাঙ্কে রাখতে হবে। অঞ্চল পঞ্চায়েত স্পষ্টতই এই নিয়মের অবমাননা করেছেন। অঞ্চল পঞ্চায়েতের ৯-৯-৬৮. তারিখের ভায় অঞ্চলপ্রধান ১৯৬৯ সালের মার্চ মাসের মধ্যে উপরোক্ত টাকা পঞ্চায়েত তহবিলে ফেরত 'বার অঙ্গীকার করেন। কিন্তু এখনও পর্যন্ত সেই টাকা পঞ্চায়েত তহবিলে জমা দেন নি। পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইনের ২০ এবং ২৮ ধারা অনুযায়ী অঞ্চল পঞ্চায়েতের কোন সদস্যকে বিতাড়িত রতে হলে বিতারণ করার পূর্ব্বে প্রাধিকারিক কর্তৃক নোটিশ দেবার ব্যবস্থা আছে। সেই অনুযায়ী নাটিশ দেওয়া হয়েছে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** এই অঞ্চল প্রধান কি কংগ্রেসের লোক?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** আমি তাঁর পলিটিক্যাল আইডেনটিটি জানিনা।

**শ্রীকালিপদ মণ্ডল ঃ** এই নোটিশ দেবার পর আপনি কোন উত্তর পেয়েছেন কি?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** এখন পর্যন্ত কোন উত্তর পাইনি।

**কৃপাসিন্ধু সাহা ঃ** এই অঞ্চল প্রধানের নাম বলবেন কি?

**শ্রীবিভূতিভূষণ দাসগুপ্ত ঃ** অঞ্চল প্রধান বলেই জানি—তাঁর নাম জানা নেই।

## বিদ্যুতের উৎপাদন-মূল্য বৃদ্ধি

*366. (Admitted question No. *1365.) **শ্রীঅশ্বিনী রায় ঃ** বাণিজ্য ও শিল্প ভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বিদ্যুতের উৎপাদন-মূল্য বৃদ্ধি পাইয়াছে ;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ; এবং

(গ) এই মূল্য-বৃদ্ধির ফলে বিদ্যুৎ গ্রাহকদের উপর কোন অতিরিক্ত চাপ পড়িবে কি ?

**Mr. Speaker :** This question is to be held over.

## বান্দোয়ান হইতে বরাহবাজার সড়ক

*367. (Admitted question No. *1402.) **শ্রীপ্রবীরকুমার মল্লিক ঃ** পূ ( সড়ক ) বিভাগের মন্ত্রিমহাশয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পুরুলিয়া জেলার বান্দোয়ান হইতে বরাহবাজার সড়কটি সংস্কারের অভাবে জনসাধারণের খুবই অসুবিধা হইতেছে ;

(খ) অবগত থাকিলে, উক্ত রাস্তাটি সংস্কারের কি ব্যবস্থা হইতেছে ;

(গ) ঐ রাস্তার উপর টটকো নদীর উপর সেতু তৈরী করার কোন ব্যবস্থা হইতেছে কি ; এবং

(ঘ) হইলে, উহার কাজ কবে আরম্ভ হইবে ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** (ক) (খ) (গ) ও (ঘ) মাননীয় সদস্য সম্ভবতঃ বান্দোয়ান হইতে বরাহবাজার ( বরাভূম ) পর্যন্ত সরাসরি রাস্তাটির উল্লেখ করিতেছেন। ঐ রাস্তার কিছু অংশ বিহারের মধ্যে পড়ে। আন্তঃরাজ্য রাস্তা হিসাবে উহা নির্মাণের একটি প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হইয়াছে।

**শ্রীপ্রবীরকুমার মল্লিক ঃ** এ সম্বন্ধে কেন্দ্রীয় সরকারকে বহুবার জানান হয়েছে সেটা আমরা শুনেছি। আমার প্রশ্ন হচ্ছে এ সম্পর্কে তাঁদের কাছ থেকে কি উত্তর পাওয়া গেছে এবং কাজ আরম্ভ হবে কি না ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** এ সম্পর্কে কোন উত্তর পাওয়া যায় নি। আমরা পরপর চিঠি লেখালেখি করেছি, পরিকল্পনা পাঠান হয়েছে কিন্তু তাঁদের তরফ থেকে কোন কিছু জানান নি। আমরা এখন অলটারনেটিভ হিসেবে আর একটা রাস্তার কথা ভাবছি। এটার আশা আমরা আর করছি না কারণ এটা আন্তঃরাজ্য রাস্তা।

**শ্রীপ্রবীরকুমার মল্লিক ঃ** তর্কনদীর উপর ব্রীজের ব্যবস্থা করবেন কি ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী ঃ** সেতু রাস্তার সঙ্গে জড়িত। যদি আমরা ওই পরিকল্পনা গ্রহণ করতে না পারি তাহলে সেতু নির্মাণের প্রশ্ন আসে না। সেই জন্যই আমি পূর্বে বলেছি আমরা অন্য অলটারনেটিভ রাস্তার পরিকল্পনার কথা ভাবছি।

## Starred Questions

(To which answers were laid on the table)

## কাঁসাই নদীর উপর সেতু নির্ম্মাণের প্রস্তাব

*368. (Admitted question No. *1487.) **শ্রীগিরিশ মাহাত ঃ** পূর্ত ( সড়ক ) বিভাগের মন্ত্রিমহাশয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার পুঞ্চা ও মানবাজার থানার যোগসাধনের জন্য কাঁসাই নদীর উপর কোনও সেতু নির্মাণের প্রস্তাব আছে কি ; এবং

(খ) উক্ত সেতু নির্মাণ কোথায় এবং কবে নাগাদ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায় ?

**The Minister of State for Public Works (Roads) :** (ক) হ্যাঁ ;

(খ) বিস্তারিত জরীপাদির উপর সেতুটির স্থান নির্ধারণ এবং কাজ সুরু হওয়া নির্ভর করিতেছে, রীপের ব্যবস্থা করা হইতেছে।

## চতুর্থ পরিকল্পনায় রাস্তা নির্মাণের প্রস্তাব

*371. (Admitted question No. *1129.) **শ্রীজয়কেশ মুখার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহোদয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চতুর্থ পরিকল্পনায় পশ্চিমবঙ্গে যে রাস্তা নির্মিত হইবে তাহা চূড়ান্তভাবে গৃহীত হইয়াছে কিনা ; এবং

(খ) হইয়া থাকিলে, কোন্ জেলায় কত কিলোমিটার পরিমাণ রাস্তা নির্মিত হইবে বলিয়া স্থির হইয়াছে ?

**The Minister of State for Public Works (Roads) :** (ক) ও (খ) না, চূড়ান্তভাবে গৃহীত হয় নাই ; তবে মোটামুটি যে একটি তালিকা প্রস্তুত হইয়াছে তাহা প্রদত্ত হইল।

**Statement referred to in reply to Question No. *371**

## চতুর্থ পরিকল্পনায় পশ্চিমবঙ্গে জেলাওয়ারী রাস্তা নির্মাণের প্রস্তাব

| ক্রমিক সংখ্যা | জেলার নাম | রাস্তার দৈর্ঘ্য ( কিলোমিটার ) |
|---|---|---|
| ১ | দার্জিলিং | ৩৯.২ |
| ২ | জলপাইগুড়ি | ৩২.০ |
| ৩ | কুচবিহার | ৫৬.৮ |
| ৪ | পশ্চিম দিনাজপুর | ৩৭.৬ |
| ৫ | মালদা | ৫৬.৮ |
| ৬ | মুর্শিদাবাদ | ১২৫.২ |
| ৭ | নদীয়া | ৭৪.৪ |
| ৮ | ২৪-পরগণা | ৩২৪.৪ |
| ৯ | হাওড়া | ৬৫.৬ |
| ১০ | হুগলী | ৮৬.৮ |
| ১১ | বর্দ্ধমান | ১১৭.৬ |
| ১২ | বীরভূম | ১৮৯.৬ |
| ১৩ | মেদিনীপুর | ২১৮.৪ |
| ১৪ | বাঁকুড়া | ৬৩.২ |
| ১৫ | পুরুলিয়া | ১৪৭.২ |
| | পশ্চিমবঙ্গ | ১,৬৩৪.৮ |

## সন্দেশখালি-ছোটমোল্যাখালি রাস্তা

*372. (Admitted question No. *1178.) **শ্রীগণেশচন্দ্র মণ্ডল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয়া অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) সন্দেশখালি থেকে গোসাবা থানার ছোটমোল্যাখালি পর্যন্ত পাকা রাস্তা করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, এ বিষয়ে সরকার কতদূর অগ্রসর হয়েছেন ?

**The Minister of State for Public Works (Roads)** : (ক) না ;

(খ) প্রশ্ন ওঠে না।

## আরতি কটন মিল দাশনগর

*373. (Admitted question No. *1191) **শ্রীকালীপদ মণ্ডল** : শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দাশনগরস্থ আরতি কটন মিল কতদিন বন্ধ আছে ;

(খ) উক্ত মিল বন্ধ থাকার জন্য কত শ্রমিক বেকার হইয়াছে ; এবং

(গ) শ্রমিকরা তাহাদের বন্ধের পূর্বে বকেয়া পাওনা পাইয়াছে কি ?

**The Minister for Labour** : (ক) গত ১১ই জুন, ১৯৬৮ সাল হইতে বন্ধ আছে।

(খ) প্রায় ৬০০ জন। (গ) না।

## বিপ্লবী ক্ষুদিরামের স্মৃতিরক্ষার পরিকল্পনা

*374. (Admitted question No. *1371.) **শ্রীঅজিতকুমার বিশ্বাস** : পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিপ্লবী ক্ষুদিরামের স্মৃতিরক্ষার জন্য তার জন্মস্থানকে রক্ষা করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে কবে নাগাদ কার্যকরী করা হবে আশা করা যায় ?

**The Minister for Public Works** : (ক) বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

(খ) এই বিষয়ে প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহ করা হইতেছে। ঐগুলি পাইবার পর এ বিষয়ে সিদ্ধান্ত গ্রহণ করা হইবে।

## পুরুলিয়া জেলার মনিহারা-কালীপুর রাস্তা

*375. (Admitted question No. *1403.) **শ্রীপ্রবীরকুমার মল্লিক** : পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পুরুলিয়া জেলার কালীপুর ব্লকের অধীন মনিহারা হইতে যে রাস্তা কালীপুর গিয়াছে সেই রাস্তাটি মেরামতির অভাবে এবং ডাংরা নদীর উপর ব্রিজ না থাকার জন্য উক্ত মনিহারা ও তৎসন্নিহিত বহু গ্রাম বর্ষায় সম্পূর্ণ বিচ্ছিন্ন হইয়া যায় এবং অন্য সময় যানবাহন চলাচল বিপর্যস্ত হয় ; এবং

(খ) অবগত থাকিলে, ঐ রাস্তা মেরামত এবং ডাংরা নদীর উপর "ব্রিজ" করার কাজ আরম্ভ করার কোন পরিকল্পনা আছে কি না এবং থাকিলে, কবে নাগাদ আরম্ভ হইবে ?

**The Minister of State for Public Works (Roads)** : (ক) ও (খ) সেতু অভাবে গ্রামসমূহের পরস্পরের বিচ্ছিন্ন হওয়া স্বাভাবিক। তবে আপাততঃ সেতু নির্মাণের বা রাস্তাটি মেরামতের কোন পরিকল্পনা নাই।

## তথ্যচিত্র

*377. (Admitted question No. *1518.) **শ্রীঅশ্বিনী রায়** : তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে গত ১৯৬৭, ১৯৬৮, ও ১৯৬৯ সালে কয়টি তথ্যচিত্র সরকার নির্মাণ করিয়াছিলেন ; এবং

(খ) উক্ত তথ্যচিত্রের মধ্যে কোন্‌টি কে নির্মাণ করিয়াছিলেন ?

**The Minister for Information and Public Relations** : (ক) পশ্চিমবঙ্গ সরকার ১৯৬৭ সালে ১৭টি, ১৯৬৮ সালে ৯টি এবং ১৯৬৯ সালে ১৯টি তথ্যচিত্র নির্মাণ করাইয়াছিলেন।

(খ) তথ্যচিত্রের নাম ও যে প্রতিষ্ঠান উহা নির্মাণ করিয়াছিলেন তাহার একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## কলকারখানায় দুর্ঘটনার সংখ্যা

***378.** (Admitted question No. *367.) **শ্রীসনৎকুমার রাহা** : শ্রম বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কলকারখানায় যে সব দুর্ঘটনা ঘটে তাহার সংখ্যা এবং সেই দুর্ঘটনা বাবদ যে ক্ষতিপূরণ করা হয় তাহার তথ্য সরকারের জানা আছে কি না এবং ;

(খ) জানা থাকিলে, ১৯৬৯-৭০ সালের এ পর্যন্ত সেই সংখ্যা কত এবং ক্ষতিপূরণ কিভাবে হয় তাহার বিবরণ ?

**The Minister for Labour** : (ক) হ্যাঁ। (খ) ১৯৬৯-৭০ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ৯৯,৮১২ কর্মচারী রাজ্যবীমা আইনের আওতায় পড়ে। এরূপ শ্রমিকরা ঐ আইন অনুযায়ী এবং অন্যান্য শ্রমিকরা কর্মচারী ক্ষতিপূরণ আইন অনুযায়ী ক্ষতিপূরণ পাইয়া থাকেন।

## পানাগড় বাজার-সিলামপুর রাস্তা

***380.** (Admitted question No. *1519.) **শ্রীঅশ্বিনী রায়** : পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কাঁকসা থানার অন্তর্গত পানাগড় বাজার হইতে সিলামপুর পর্যন্ত রাস্তাটি মেরামতের অভাবে বাস চলাচল বন্ধ হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, মাননীয় মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) কতদিন পূর্বে উক্ত রাস্তা মেরামত হইয়াছে ; এবং

(২) উক্ত রাস্তা সত্বর মেরামত করিবার কোনও পরিকল্পনা জেলা পরিষদের বিবেচনাধীন আছে কি না ?

**The Minister for Panchayats** : (ক) এই রাস্তায় কোন দিন বাস চলাচল করিয়াছে এইরূপ কোন সংবাদ সরকারের জানা নাই।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

## Unstarred Questions

(to which written answers were laid on the table)

## মুর্শিদাবাদ জেলার গোবরানালা, ভৈরবনদ ও নদীয়া জেলার জলঙ্গী নদীর সংস্কার

**281.** (Admitted question No. 107.) **শ্রীঅমলেন্দ্র লাল রায়** : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি,—মুর্শিদাবাদ জেলার গোবরানালা, ভৈরবনদ এবং নদীয়া জেলার জলঙ্গী নদী সংস্কারের জন্য সরকারের কোন কার্য্যক্রম আছে কিনা ?

**The Minister for Irrigation and Waterways :** বর্তমানে নাই।

## অগভীর নলকূপ খনন ও পাম্পসেট ক্রয় করিবার জন্য ঋণের ব্যবস্থা

282. (Admitted question No. 110.) **শ্রীঅমলেন্দ্র লাল রায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি,—অগভীর নলকূপ খনন করিবার জন্য ন্যাশানালাইজড্ ব্যাঙ্কগুলির নিকট হইতে বর্তমান বৎসরে কি পরিমাণ অর্থ ঋণ বা সাহায্য বরাদ্দ আশা করা যায়?

**The Minister for Irrigation and Waterways :** অগভীর নলকূপ খনন ও পাম্পসেট কিনিবার জন্য বর্তমান বৎসরে ও আগামী বৎসরে ১০ হইতে ১৫ কোটি টাকা পর্যন্ত অর্থ বরাদ্দ আশা করা যায়। অবশ্য যদি এই পরিমাণ টাকা ঋণের জন্য কৃষকরা পৃথকভাবে বা গ্রুপ করে দরখাস্ত করেন এবং সর্ত পালিত হয়।

## ফরাক্কা ফিডার ক্যানেলের উপর সেতু নির্মাণ

283. (Admitted question No. 111) **শ্রীঅমলেন্দ্র লাল রায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি,—ফরাক্কা ফিডার ক্যানেলের উপর যাহাতে প্রয়োজনীয় সংখ্যক সেতুর নির্মাণকার্য সুনিশ্চিত হয় তজ্জন্য রাজ্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা?

**The Minister for Irrigation and Waterways :** হ্যাঁ।

## মুর্শিদাবাদ জেলায় বাস্তু জমি

284. (Admitted question No. 187.) **শ্রীসনৎ কুমার রাহা :** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কোন্ সার্কেলে কত বাস্তু জমি আছে; এবং

(খ) যুক্তফ্রন্ট সরকারের সাম্প্রতিক সিদ্ধান্ত অনুযায়ী উক্ত জেলায় কত পরিবারকে বাস্তু জমি দেওয়া হইয়াছে এবং কত পরিবারকে বাস্তু জমির খাজনা মাপ দেওয়া হইয়াছে?

**The Minister for Land and Land Revenue :**

(ক) :—

| | | |
|---|---|---|
| ১। | বহরমপুর সদর সার্কেলে ... ... ... ... | ১০৩.১২ |
| ২। | বেলডাঙ্গা ... ... ... ... ... | ১২৭.৫৪ |
| ৩। | মুর্শিদাবাদ ... ... ... ... ... | ০১.১০ |
| ৪। | ডোমকল ... ... ... ... ... | ১২.০০ |
| ৫। | ভগবানগোলা ... ... ... ... ... | ১০.০০ |
| ৬। | নবগ্রাম ... ... ... ... ... | ১৩.০০ |
| ৭। | কান্দী ... ... ... ... ... | ৩৭.১৮ |
| ৮। | খড়গ্রাম ... ... ... ... ... | ১৮.১২ |
| ৯। | কড়ঞা ... ... ... ... ... | ৪৭.৪৮ |
| ১০। | ভরতপুর ... ... ... ... ... | ৩২.১৭ |
| ১১। | রঘুনাথগঞ্জ ... ... ... ... ... | ১০৭.১২ |
| ১২। | সাগরদীঘি ... ... ... ... ... | ৪৭.১৯ |
| ১৩। | ধুলিয়ান ... ... ... ... ... | ৩২.১৩ |
| | মোট ... | ৬৩৮.২০ |

(খ) :—

| | | কত-পরিবারকে বাস্তু জমি দেওয়া হইয়াছে | কত-পরিবারের খাজনা মাপ দেওয়া হইয়াছে |
|---|---|---|---|
| ১। | বহরমপুর সার্কেলে ... ... ... ... | ৪ | ৫৫২ |
| ২। | বেলডাঙ্গা ... ... ... ... | ১ | ... |
| ৩। | ডোমকল ... ... ... ... | ... | ১,৬১১ |
| ৪। | মুর্শিদাবাদ ... ... .... ... | ২৫৪ | ২৮৫ |
| ৫। | ভগবানগোলা ... ... ... ... | ... | ... |
| ৬। | নবগ্রাম ... ... ... ... ... | ... | ১,০৯২ |
| ৭। | কান্দী ... ... ... ... ... | ... | ৯০৭ |
| ৮। | খড়গ্রাম ... ... ... ... ... | ... | ৩৭০ |
| ৯। | কড়ুয়া ... ... ... ... ... | ৫২ | ৩,৮২৭ |
| ১০। | ভরতপুর ... ... ... ... ... | ১৯ | ৮,২২১ |
| ১১। | রঘুনাথগঞ্জ ... ... ... ... ... | ... | ৩,৭৪৬ |
| ১২। | সাগরদিঘী ... ... ... ... ... | ... | ৪,৯১০ |
| ১৩। | ধুলিয়ান ... ... ... ... ... | ... | ১,৭৬১ |
| | মোট ... | ৩৩০ | ২৮,৫৮২ |

## পশ্চিমবঙ্গে এন, ভি, এফ-এর স্বেচ্ছাসেবকের সংখ্যা

285. (Admitted question No. 393.) **শ্রীসনৎ কুমার রাহা ঃ** স্বরাষ্ট্র (প্রতিরক্ষা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কতজন এন, ভি, এফ-এ নিযুক্ত আছেন ;

(খ) এন, ভি, এফ-কে কি কাজে নিযুক্ত করা হয় ; এবং

(গ) এন, ভি, এফ-এ নিযুক্ত লোকদের ট্রেনিং দেওয়ার কী ব্যবস্থা আছে ?

**The Minister for Home (Defence) :**

(ক) বর্তমানে ৭,৮৫৬ জন এন, ভি, এফ স্বেচ্ছাসেবক বিভিন্ন জেলায় কর্মে নিযুক্ত আছেন। ইহা ব্যতীত ২,১৬১ জন নিয়মিত কর্মী এন, ভি, এফ-এ আছেন। ২,১৬১ জনের মধ্যে ১,৪৬১ জন প্রথম ( বিশ্বকর্মা ) ব্যাটেলিয়ন বঙ্গীয় অগ্রগামী দল নামক স্থায়ী বাহিনীর। অবশিষ্টরা বিভিন্ন এন, ভি, এফ ট্রেনিং সেন্টারের। এই ২,১৬১ জন সকলেই সরকারী কর্মচারী ও নির্দিষ্ট হারে বেতন পান।

(খ) কর্ডনিং, জেলা পুলিশের সহিত আইন ও শৃঙ্খলা বজায় রাখিবার জন্য এবং ঋণ আদায়, গুদাম পাহারা দেওয়া প্রভৃতি কর্মে এন, ভি, এফ রত আছেন।

(গ) এন, ভি, এফ-এর স্বেচ্ছাসেবকদিগকে চারিটি শিক্ষাকেন্দ্রে ৭৫ দিন আধা সামরিক শিক্ষা দেওয়া হয়।

## ক্ষুদ্র সেচ ও জলনিকাশী প্রকল্পগুলির জন্য ব্যয় বরাদ্দ

**286.** (Admitted question No. 521.) **শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চলতি আর্থিক বৎসরে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাগুলিতে ক্ষুদ্র সেচ ও জলনিকাশী প্রকল্পগুলির জন্য কত টাকা বরাদ্দ করা হইয়াছিল ;

(খ) ১৫ই জানুয়ারী পর্যন্ত ঐগুলিতে বরাদ্দ অর্থের মোট কত ভাগ খরচ হইয়াছিল ; এবং

(গ) মোট কয়টি প্রকল্প সম্পূর্ণ হইয়াছে এবং বাকিগুলি সম্পূর্ণ হইতে কতদিন লাগিবে।

**The Minister for Irrigation and Waterways :**

(ক) সেচ ও জলপথ দপ্তর কর্তৃক পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ক্ষুদ্র সেচ ও জলনিকাশী প্রকল্পগুলি বাবদ চলতি আর্থিক বৎসরে প্রাথমিক বাজেটে মোট ৩৫,৩৫,০০০ টাকা বরাদ্দ করা হইয়াছে। পরে জুলাই মাসে ইহা বাড়াইয়া ৬০,৩৫,০০০ টাকা করা হইয়াছিল।

(খ) প্রায় ১০ পারসেন্ট ( দশ ভাগ )।

(গ) মোট ১৫টি প্রকল্পের কার্য সম্পূর্ণ হইয়াছে এবং বাকিগুলির কার্য চলিতেছে। এই বৎসরের ৩১এ মার্চের মধ্যে আরও কয়েকটি প্রকল্পের কাজ শেষ হইবে। বাকিগুলির মধ্যে সামনের বৎসরে অধিকাংশ প্রকল্পের কাজ সম্পূর্ণ হইবে।

## Deep Tubewells in Keshpur Block

**287.** (Admitted question No. 617.) **Shri GANGAPADA KUAR** : Will the Minister-in-charge of the Agriculture and Community Development Department be pleased to state—

(a) how many deep tubewells have so far been sunk in Keshpur Block area in the district of Midnapore ;

(b) how many of these tubewells have so far been electrified ; and

(c) how long it will take to electrify the rest of the tubewells ?

**The Minister for Agriculture and Community Development**: (a) 12 Nos.

(b) Five of them have so far been energised by electricity.

(c) Rest of the tubewells are expected to be electrified by the State Electricity Board by the month of March, 1970.

## কান্দী মহকুমার কুলী-মোরগ্রাম রাস্তা

**288.** (Admitted question No. 665.) **শ্রীসনৎ কুমার রাহাঃ** পূর্ত ( সড়ক ) বিভাগের মন্ত্রিমহোদয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে কান্দী মহকুমার খড়গ্রাম ব্লক অফিস হইতে কুলী-মোরগ্রাম রাস্তাটি যাহা মাড়গ্রাম হেল্থ সেণ্টার পর্যন্ত গিয়াছে তাহা বর্ষাকালে যাতায়াতের অযোগ্য হইয়া পড়ে ;

(খ) অবগত থাকিলে উক্ত রাস্তাটির সংস্কার করিবার কোন সরকারী পরিকল্পনা আছে কিনা ; এবং

(গ) থাকিলে, কবে উহা কার্যকরী করা হইবে ?

**The Minister of State for Public Works (Roads) :**

(ক), (খ) ও (গ) মাননীয় সদস্য সম্ভবতঃ কুলী মোরগ্রাম রোড থেকে যে রাস্তাটি মাড়গ্রাম হেল্‌থ সেণ্টার পর্যন্ত গিয়েছে সেই রাস্তার উল্লেখ করেছেন। ঐ রাস্তাটি ৪র্থ পরিকল্পনায় পাকা করার কথা বিবেচনা করা হচ্ছে।

## কলিকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক জমি ও বাড়ী ক্রয় করিবার প্রস্তাব

**289.** (Admitted question No. 690.) **শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** শিক্ষাবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে নূতন ভবনাদি নির্মাণ ও জমি ক্রয়ের নিমিত্ত কলিকাতা বিশ্ববিদ্যালয় সরকারের নিকট সাহায্য প্রার্থনা করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে এ বিষয়ে সরকার কতদূর অগ্রসর হইয়াছেন ?

**The Minister for Education :**

(ক) নূতন ভবনাদি নির্মাণের নিমিত্ত কলিকাতা বিশ্ববিদ্যালয়ের কোন আর্থিক সাহায্যের আবেদন বর্তমানে সরকারের নিকট নাই। তবে জমি ও বাড়ী ক্রয় করার দুইটি প্রস্তাব কলিকাতা বিশ্ববিদ্যালয় সরকারের নিকট পেশ করিয়াছেন। প্রথমটি লবণ হ্রদ উদ্ধারকৃত এলাকায় জমি কিনিবার জন্য ৯,৩১,০৭০ টাকা সাহায্য চাহিয়াছেন এবং দ্বিতীয়টি ৮৫নং আমহার্ষ্ট স্ট্রীটে ২৩,৯৩,০০০ টাকা ব্যয়ে ভূমিগ্রহণ আইনের মাধ্যমে জমি ও বাড়ী ক্রয় করার প্রস্তাব দিয়াছেন।

(খ) লবণ হ্রদ এলাকায় জমি কিনিবার জন্য আর্থিক সাহায্যের আবেদন সরকার বিবেচনা করিতেছেন। দ্বিতীয় প্রস্তাবটি সম্পর্কে সরকার কলিকাতা বিশ্ববিদ্যালয়কে জানাইয়া দিয়াছেন যে প্রস্তাবটিকে আইনানুগ করার জন্য সরকার ১০ টাকা প্রতীক অনুদান দিতে রাজী আছেন।

## আলু চাষ

**290.** (Admitted question No. 693.) **শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী বর্তমান মরসুমে জেলাগুলিতে কি পরিমাণ জমিতে আলুর চাষ হইয়াছিল ;

(খ) বিভিন্ন এলাকায় আলুর গড় উৎপাদন কত হইয়াছে ; এবং

(গ) বিভিন্ন এলাকায় আলুর পাইকারী ও খুচরা বাজার দর কি ?

**The Minister for Agriculture and Community Development :**

(ক) পশ্চিমবঙ্গে আলুর মরশুম এখনও শেষ হয় নাই। মার্চ মাস নাগাদ ফসল তোলা সম্পূর্ণ হইবে, ইহার পূর্বেই বর্তমান মরশুমে (১৯৬৯-৭০) কি পরিমাণ জমিতে আলুর চাষ হইয়াছিল তাহা জানান সম্ভব নহে। গত ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে পশ্চিমবঙ্গে যথাক্রমে ১,৮৭,৩০০ একর ও ১,৯৪,১০০ একর জমিতে আলুর চাষ হইয়াছিল।

(খ) ঐ একই কারণে বর্তমান মরশুমে আলুর গড় উৎপাদন জানানো সম্ভব নয়, তবে ১৯৬৭-৬৮ ও ১৯৬৮-৬৯ সালে সমগ্র পশ্চিমবঙ্গে যথাক্রমে মোট ৬,৩১,৯০০ টন এবং ৬,৩২,৪০০ টন আলু উৎপাদিত হইয়াছিল।

(গ) ১৯৭০ সালের জানুয়ারি মাসের শেষভাগে বিভিন্ন এলাকায় আলুর পাইকারি ও খুচরা বাজার দরের একটি তালিকা নিম্নে প্রদত্ত হইল।

Statement referred to in reply to clause (ga) of unstarred question No. 290

তালিকা

| জেলার নাম | বাজারের নাম | পাইকারী দর ( কুইন্টাল প্রতি ) | খুচরা দর ( কিলোগ্রাম প্রতি ) |
|---|---|---|---|
| হুগলী ... | ধনেখালি ... | ৩৬ ০০ টাকা | ০.৫০ পয়সা |
| | তারকেশ্বর ... | ৩২.৫০ ,, | ০.৪০ ,, |
| | চাঁপাডাঙ্গা ... | ৩২.৫০ ,, | ০.৩৭ ,, |
| | হরিপাল ... | ৩২.৫০ ,, | ০.৪০ ,, |
| | নালিকুল ... | ৩২.৫০ ,, | ০.৪০ ,, |
| | চামডিতল ... | ৩৫.০০ ,, | ০.৪০ ,, |
| | শেওড়াফুলি ... | ৩৭.০০ ,, | ০.৪৫ ,, |
| ২৪-পরগণা ... | দেগঙ্গা ... | ৪০.০০ ,, | ০.৫৫ ,, |
| মেদিনীপুর ... | ডিডকুমডা ... | ৪০.০০ ,, | ০.৫০ ,, |
| | গড়বেতা ... | ৩০ ০০ ,, থেকে ৩২.০০ ,, | ০.৪০ ,, থেকে ০.৪৫ ,, |
| | মেদিনীপুর ... | ৩২.০০ ,, | ০.৪০ ,, |
| বর্ধমান ... | বর্ধমান ... | ৩০.০০ ,, থেকে ৩৫.০০ ,, | ০.৪০ ,, থেকে ০.৫৫ ,, |
| | মেমারী ... | ৩০.০০ ,, থেকে | ০.৪০ ,, |
| বীরভূম ... | শিউড়ি ... | ৩৮.০০ ,, | ০.৪৫ ,, থেকে ০.৫০ ,, |
| কলিকাতা ... | ... ... | ৩২.৫০ ,, থেকে ৪০.০০ ,, | ০.৪৫ ,, থেকে ০.৫০ ,, |

## ওয়াকফ্ স্টেট

**291.** (Admitted question No. 796.) **শ্রীআজিজুর রহমান** ঃ বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দি বেঙ্গল ওয়াকফ্ অ্যাক্ট, ১৯৩৪, অনুসারে পশ্চিমবঙ্গে কতগুলি ওয়াকফ্ ষ্টেট আছে ;

(খ) ঐ সমস্ত ওয়াকফ্ ষ্টেট হইতে বার্ষিক মোট আয় কত , এবং

(গ) ঐ সমস্ত ষ্টেটের আয় যথাযথভাবে খরচ হয় কিনা তাহা দেখিবার জন্য জেলাভিত্তিক কি ব্যবস্থা আছে ?

**The Minister for Judicial :**

(ক) ১৯৬৯ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে ৬,৫৩১টি ওয়াকফ্ ষ্টেট তালিকাভুক্ত হইয়াছে।

(খ) বার্ষিক মোট আয় ৪০,৬৬,২৯৭ টাকা ৪০ পয়সা (নীট)।

(গ) ১৯৩৪ সালের বেঙ্গল ওয়াকফ্ অ্যাক্ট অনুসারে আয় ও ব্যয় তদারকি করিবার জন্য জেলাভিত্তিক কোন ব্যবস্থা নাই। তবে সমগ্র পশ্চিমবঙ্গে ওয়াকফ্ সম্পত্তির আয় ওয়াকফ্‌নামা অনুযায়ী যথাযথভাবে ব্যয়িত হইতেছে কিনা, তাহা দেখিবার জন্য বহির্বিভাগীয় কর্মচারী যথা তিনজন পরিদর্শক ( ইন্সপেক্টরস ) ও ছয়জন হিসাব-পরীক্ষক (অডিটরস) সার্কেলভিত্তিক ওয়াকফ্ সম্পত্তির হিসাব পরীক্ষা করিয়া থাকেন।

## মুর্শিদাবাদ জেলায় খাস জমি বণ্টন

292. (Admitted question No. 806) **শ্রীআজিজুর রহমান**ঃ ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলায় রাণীনগর থানার অন্তর্গত কাতলামারী, মারবার, জিয়ারচর, মাঝারদিয়াড় ও বাঁশগড়া মৌজার যে সমস্ত খাস জমি প্রজাসাধারণকে বাংলা ১৩৭৩ সালের জন্য বন্টন করা হইয়াছিল তাহার শতকরা কত ভাগ প্রজা দখল পায় নাই ?

**The Minister for Land and Land Revenue** :

দখল না পাওয়ার কোন অভিযোগ পাওয়া যায় নাই ।

## বহরমপুর মণীন্দ্র মিল কর্তৃপক্ষের বিরুদ্ধে মামলা

293. (Admitted question No. 865.) **শ্রীঅমলেন্দ্র লাল রায়**ঃ স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, শ্রমিকদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা আত্মসাৎ করিবার অপরাধে বহরমপুরের মণীন্দ্র মিল কর্তৃপক্ষের বিরুদ্ধে স্থানীয় আদালতে পুলিশ কেস রুজু করা হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে সেই মামলা বর্তমানে কি পর্যায়ে আছে ?

**The Minister for Home (Police)** :

(ক) না।

(খ) এ প্রশ্ন উঠে না।

## হাসনাবাদ, গোসাবা, সন্দেশখালী ও হিঙ্গলগঞ্জ থানা এলাকায় স্লুইস গেট স্থাপনের পরিকল্পনা

294. (Admitted question No. 887.) **শ্রীগণেশ চন্দ্র মণ্ডল**ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, হাসনাবাদ, হিঙ্গলগঞ্জ, গোসাবা, সন্দেশখালি থানা এলাকায় স্লুইস গেট স্থাপনের পরিকল্পনা গৃহীত ও তজ্জন্য টেণ্ডার আহ্বান করা হইয়াছে ;

(খ) সত্য হইলে, উক্ত থানা এলাকায় প্রত্যেকটির জন্য কয়টি করিয়া স্লুইস গেট নির্মিত হইবে এবং প্রত্যেকটি স্লুইস গেট নির্মাণের জন্য কত টাকা ব্যয় ধরা হইয়াছে ; এবং

(গ) কবে নাগাদ এইসব স্লুইস গেটগুলির নির্মাণের কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায় ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) ও (খ) হাসনাবাদ থানায় দুইটি, হিঙ্গলগঞ্জ থানায় দশটি, গোসাবা থানায় চারটি এবং সন্দেশখালি থানায় চারটি তিন ফুট ব্যাসার্ধ হিউম পাইপ স্লুইস নির্মাণের জন্য টেণ্ডার আহ্বান করা হইয়াছে। প্রত্যেকটি স্লুইস নির্মাণের আনুমানিক ব্যয় ৪৫,০০০ টাকা ধরা হইয়াছে।

(গ) আগামী জুন মাসের মধ্যে স্লুইস গেটগুলির নির্মাণের কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

## চিত্তরঞ্জন সেবা সদন হাসপাতাল ও রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠানে ট্রেণিংপ্রাপ্ত সেবিকার সংখ্যা

295. (Admitted question No. 931.) **শ্রীসত্যপদ ভট্টাচার্য্য**ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক)(১) চিত্তরঞ্জন সেবা সদন হাসপাতাল ও (২) রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠানে, ১৯৬৮-৬৯ সালে কতজন সেবিকা ট্রেণিং লইয়াছেন ; এবং

(খ) উক্ত প্রতিষ্ঠান দুইটিতে ট্রেনিং প্রাপ্ত সেবিকাদিগকে কি কি সাহায্য দেওয়া হয় ?

**The Minister for Health :**

| (ক) প্রতিষ্ঠান | শিক্ষাপ্রাপ্ত সেবিকা সংখ্যা |
|---|---|
| (১) চিত্তরঞ্জন সেবা সদন— | |
| ১৯৬৮ ... ... ... | ৬২ জন |
| ১৯৬৯ ... ... ... | ৮২ জন |
| (২) রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান— | |
| ১৯৬৮ ... ... ... | ৫৮ জন |
| ১৯৬৯ ... ... ... | ৬০ জন |

(খ) মাসে প্রতি সেবিকাকে নিম্নলিখিত সাহায্য দেওয়া হইয়া থাকে :—

(১) চিত্তরঞ্জন সেবা সদনে—

| | |
|---|---|
| (ক) বৃত্তি ... ... ... | ৪০-১-৬০ টাকা। |
| (খ) মহার্ঘভাতা ... ... | ১০১ টাকা। |
| (গ) চিকিৎসা ভাতা ... ... | ৮·৩৫ পয়সা। |
| (ঘ) ধৌতকরন ভাতা ... ... | ৭·৫০ পয়সা। |
| (ঙ) পোষাক ভাতা ... ... | ৫ টাকা। |

*সেবিকাদের হোষ্টেলে থাকা বাধ্যতামূলক। মহার্ঘভাতা হইতে মাসিক ৮৭ টাকা আহারাদির ব্যয়স্বরূপ কাটিয়া রাখা হয়।

(২) রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠানে—

সেবিকাদের হষ্টেলে থাকা বাধ্যতামূলক। আহারাদির ও ধৌতকরণের সকল ব্যয় বাদ দিয়া প্রতিষ্ঠান কর্তৃপক্ষ প্রতি অক্সিলিয়ারি-নার্স-মিডওয়াইফ-কে মাসিক ১৫ টাকা এবং প্রতি জেনারেল নার্স-মিডওয়াইফ-কে মাসিক ৩০-৩৫ টাকা নগদ দিয়া থাকেন।

### Closure of Bidi Factories at Bishnupur

296. (Admitted question No. 987.) **Shri BIRESWAR GHOSH**: Will the Minister in-charge of the Labour Department be pleased to state—

(a) whether 'Bidi' factories at Bishnupur in the district of Bankura have been closed ;

(b) if so, how long and how many factories are involved in such closure ;

(c) what is the total number of 'Bidi' workers in those factories ; and

(d) whether Government have taken any steps to lift the closure ?

**The Minister for Labour :** (a) Yes ; seven factories are under closure or lock-out.

(b) About five months ; seven factories are involved in either closure or lock-out.

(c) 587.

(d) Yes, disputes are still under conciliation.

## বীরভূম জেলার লাঙ্গলহাটা বিল

**297.** (Admitted question No. 1002.) **ডঃ রাধানাথ চট্টোরাজঃ** মৎস্য-বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার লাঙ্গলহাটা বিলে মৎস্যচাষের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায় ?

**The Minister for Fisheries** :

(ক) না।

(খ) এ প্রশ্ন উঠে না।

## সরকারী হাঁস-মুরগীর ফার্মের সংখ্যা

**298.** (Admitted question No. 1024.) **শ্রীবিভূতি পাহাড়ীঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কয়টি সরকারী হাঁস-মুরগীর ফার্ম আছে ,

(খ) সরকারী ফার্মে গত ১৯৬৮-৬৯ ও ১৯৬৯-৭০ সালে ডিসেম্বর পর্যন্ত ডিম উৎপাদনের সংখ্যা ও মোট হাঁস-মুরগির সংখ্যা কত ছিল , এবং

(গ) প্রতিটি ফার্মে উক্ত বৎসরে কত ডিম ভাঙ্গিয়া নষ্ট হইয়াছে ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে মোট ৯টি রাষ্ট্রীয় খামার ( বড় খামার ) ও ১২টি পরিবর্ধন কেন্দ্র ( ছোট খামার ) আছে।

(খ) সরকারী ফার্মে গত ১৯৬৮-৬৯ ও ১৯৬৯-৭০ সালের ডিসেম্বর পর্যন্ত ডিম উৎপাদনের সংখ্যা এবং মোট হাঁস-মুরগির সংখ্যা নিম্নরূপ ছিল :—

| | ১৯৬৮-৬৯ | ১৯৬৯-৭০ ডিসেম্বর পর্যন্ত |
|---|---|---|
| ডিম ... ... ... | ২৫,০০,০০০ | ৪০,০০,০০০ |
| হাঁস মুরগি... ... ... | ৩২,০০০ | ৮০,০০০ |

(গ) উক্ত বৎসরে মোট ভাঙা ডিমের সংখ্যা নিম্নরূপ ছিল :—

১৯৬৮-৬৯—৭৫,০০০

১৯৬৯-৭০ ডিসেম্বর পর্যন্ত—১২০,০০০

## সরকারী ফার্মে হাঁস ও মুরগির বাচ্চা উৎপাদন সংখ্যা

**299.** (Admitted question No. 1025.) **শ্রীবিভূতি পাহাড়ীঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সরকারী ফার্মগুলিতে গত তিন বৎসরের কোন্ বৎসরে গড়ে কত হাঁস ও মুরগির বাচ্চা উৎপাদন হয় ;

(খ) উক্ত সময়ে শতকরা কত ভাগ মুরগির বাচ্চা মারা যায় ;

(গ) প্রতিটি ফার্মে সরকারী ডাক্তার আছেন কিনা ; এবং

(ঘ) বর্তমানে মোট কতজন ডাক্তার সরকারী ফার্মে আছেন ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

পশ্চিমবঙ্গে সরকারী ফার্মগুলিতে গত তিন বৎসরে নিম্নলিখিত হারে হাঁস-মুরগীর বাচ্চা উৎপাদিত হয়—

১৯৬৬-৬৭—৩ লক্ষ।
১৯৬৭-৬৮—৪.৫ লক্ষ।
১৯৬৮-৬৯—৫ লক্ষ।

(খ) উক্ত সময়ে শতকরা নিম্নলিখিত হারে মুরগির বাচ্চা মারা যায়—

১৯৬৬-৬৭—১২ শতাংশ।

১৯৬৭-৬৮—৮ শতাংশ।

১৯৬৮-৬৯—১১ শতাংশ।

(গ) প্রতিটি ফার্মে মুরগিপালন সম্পর্কে অভিজ্ঞ অফিসার আছেন। তাঁহারা মূলতঃ পশু-চিকিৎসক কৃষি স্নাতক অথবা ডেয়ারি বিজ্ঞানে শিক্ষাপ্রাপ্ত।

(ঘ) বর্তমানে সরকারী ফার্মে মোট পশুচিকিৎসকের সংখ্যা ১৯ জন।

## চন্দ্রকোনা শহরে অবস্থিত মন্দিরগুলির সংস্কার ও রক্ষণাবেক্ষণের জন্য সরকারী পরিকল্পনা

**300.** (Admitted question No. 1168.) **শ্রীষোড়শী চৌধুরী ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মেদিনীপুর জেলার চন্দ্রকোণা শহরের ঐতিহাসিক মন্দিরগুলি বর্তমানে ধ্বংসোন্মুখ অবস্থায় উপনীত হইয়াছে ; এবং

(খ) অবগত থাকিলে, ঐ সুপ্রাচীন মন্দিরগুলির সংস্কার ও রক্ষণাবেক্ষণের জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন ?

**The Minister for Public Works :**

(ক) হ্যাঁ।

(খ) সরকার চন্দ্রকোণায় অবস্থিত জোড়বাংলা মন্দিরটি আগামী আর্থিক বৎসরের মধ্যে সংরক্ষণ বিষয়ে অগ্রাধিকার দানের সিদ্ধান্ত করিয়াছেন। চন্দ্রকোণায় অন্যান্য মন্দিরগুলির ঐতিহাসিক গুরুত্ব বিবেচনা করিয়া রাজ্যসরকারের সীমিত অর্থের পরিপ্রেক্ষিতে পরবর্তীকালে ঐগুলি সংরক্ষণ করার বিষয় বিবেচনা হইবে।

## নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্য

**301.** (Admitted question No. 936.) **শ্রীমতী আভা মাইতি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালের জানুয়ারী মাসে পশ্চিমবঙ্গে সরিষার তৈল, বিভিন্ন প্রকারের ডাল, মশলা, কাপড় কাচা সাবান, সোডা, বনস্পতি বেবিফুডের দাম কত ছিল ; এবং

(খ) (১) ১৯৭০ সালের জানুয়ারী মাসে উল্লিখিত দ্রব্যাদির দাম বৃদ্ধি পাইয়াছে কিনা, এবং

(২) পাইয়া থাকিলে, তাহার কারণ কি ?

**The Minister for Food and Supplies :**

(ক) ও খ (১) বেবী ফুড ও অন্যান্য দ্রব্যাদির মূল্যের দুইটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত বিবরণীতে প্রদর্শিত হইল।

(খ) (২) বাংলাদেশে সরিষা, বিভিন্ন প্রকারের ডাল ও মশলার উৎপাদন প্রয়োজনের তুলনায় নগণ্য। এই জিনিষগুলির জন্য বাংলাকে ভারতের অন্য রাজ্য হইতে আমদানীর উপর নির্ভর করিতে হয়। এই দ্রব্যগুলির উপর কোনরূপ নিয়ন্ত্রণ না থাকায় পরিমাণ কম হইলে অথবা উৎপাদনকারী রাজ্যগুলিতেই ইহাদের দাম বৃদ্ধি পাইলে এখানেও ইহাদের মূল্যবৃদ্ধি ঘটে। রাজ্য-সরকার অবশ্য মূল্যবৃদ্ধি সম্পর্কে এখানকার ব্যবসায়ীকে সতর্ক করিয়া দিয়াছেন। সম্প্রতি এই রাজ্যে সরিষার বীজ আমদানী অনেক বৃদ্ধি পাইয়াছে ফলে সরিষার তেলের দাম নিম্নমুখী হইয়াছে। বেবীফুডের মূল্যের উপরও রাজ্য সরকারের কোনরূপ নিয়ন্ত্রণ নাই। প্রস্তুতকারকগণ বিভিন্ন রকম (ব্রাণ্ড) বেবীফুডের মূল্য স্থির করিয়া থাকেন। বেবীফুডের মূল্য যাহা কিছুটা বাড়িয়াছে তাহা আপাততঃ বর্ধিত বিক্রয় করের হারের অনুপাতেই হইয়াছে।

## ময়ূরাক্ষী ক্যানেল এলাকায় সেচের জলকর বাবদ আদায়ীকৃত অর্থ

302. (Admitted question No. 733.) **শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—সেচের জলকর বাবদ ১৯৬৮-৬৯ সালে এবং ১৯৬৯-৭০ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ময়ূরাক্ষী ক্যানেল এলাকায় বকেয়া ও হাল বাবদ কত টাকা থানাওয়ারী আদায় হইয়াছে?

**The Minister for Land and Land Revenue** :

একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

[2—2-10 p.m.]

### Adjournment Motion

**Mr. Speaker :** I have received four notices of Adjournment Motion from Shri Azizur Rahman, Shri Md. Sohorab, Shri Mohammad Idrish Ali and Shri Gyan Singh Sohanpal on the death of 4 persons and injury to several others due to police opening fire to disperse two groups of people in clash with each other at Asansol area on the 25th February.

As an opportunity is available to raise the matter in the general discussion on the Budget which is going on I have withheld my consent. Members may, however, kindly read the text of their motions.

**Shri Gyan Singh Sohanpal** : This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, on 25-2-70 some 3000 supporters of the C P. I. (M) carrying lathis and other deadly weapons attacked the C. P. I. supporters in the colliery area under Jamuria P. S. in which four persons were killed and many injured, when the police fired to disperse the two fighting groups, thereby confirming once again that complete lawlessness prevails in the State.

**Shri Mohammad Idris Ali ;** Sir, This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, on Wednesday, in violation of the prohibitory order in force in Benali Colliery area, about 3,000 C. P. M. supporters armed with guns, bombs, spears, bows and arrows, violently attacked on the workers of the Nageswar Satgram Colliery, consequently a violent clash followed between the C. P. I. and the C. P. M. supporters and police had to open fire as a result 4 persons were killed and several injured which are clear indication of guerrilla fight waged by the C. P. M. in West Bengal.

**শ্রীআজিজুর রহমন:** পশ্চিমবঙ্গে নিত্য নৈমিত্তিক ঘটনার অন্যতম আসানসোলে বিগত ২৫শে ফেব্রুয়ারী শরীকি সংঘর্ষে পুলিশের গুলিতে ৪ ব্যক্তি নিহত ও ৫ ব্যক্তি আহতের ঘটনা। মানুষের অজ্ঞানতার সুযোগ নিয়ে নিজেদের দল বৃদ্ধির জন্য নিরীহ ও শান্তিপ্রিয় শ্রমিকদের মধ্যে উভয় কম্যুনিষ্ট পার্টির যে টানা হ্যাঁচড়ার ফলে যে ঘটনা ঘটিয়াছে তা মর্মন্তুদ ও মর্মান্তিক। তিন হাজার সি, পি, এম, সমর্থক শান্তিপ্রিয় শ্রমিকদিগের উপর বন্দুক, বোমা, লাঠি নিয়ে আক্রমণ এক বীভৎস ঘটনার সাক্ষ্যস্বরূপ।

**Dr. Mohammad Ekramul Haque:** Mr. Speaker, Sir, with your permission, I move the motion.

This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely, on Wednesday, the 25th February, 1970 when in violating the prohibitory order in force in the Benali, Sripur and Nageswar Satgram colliery areas near Asansol, 3000 C.P. M. supporters armed with guns, bombs, spears, bows and arrows made an attack on the C. P. I. workers, whereon violent clashes started between the two groups and in order to disperse the mob the police opened fire as a result of which 4 persons were killed and 10 seriously injured, these incidents being concrete proof of the complete breakdown of law and order in the State of West Bengal.

### Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker:** The Hon'ble Deputy Minister is to make a statement to-day as he assured yesterday about the University affairs.

**Shri Jyoti Basu:** Mr. Speaker, Sir, in response to the notice served by Shri Gyan Singh Sohanpal, an honourable member of this House, calling my attention to a matter of urgent public importance, namely, dacoity in the Up Puri Passenger train on the 24th February, 1970, I beg to make the following statement.

About 10 or 12 persons entered a 3rd class compartment of the Up Puri Passenger near Shyamchack Railway Station at about 1-45 a.m. on the 24th February. They were armed with lathis and daggers. They forcibly took away cash and ornaments from the passengers of whom four were injured. A case under section 395/397 I. P. C. has been started by the Kharagpur G.R.P.S. This case is being diligently investigated. Further details will be known after the investigation has been completed.

In response to the notices served by Shri Prabodh Purkait and Shri Kripasindhu Saha, honourable members of this House, calling my attention to an urgent matter of public importance, viz., disturbances within the premises of the Calcutta University on the 24th February, 1970. I beg to make the following statement :—

On the 23rd February some students of Presidency College said to be Naxalites intruded into one of the class rooms and demanded from the Professor who was then holding a class there, an open apology for his having allegedly insulted the Chinese leader Mao Tse Tung. The Professor was subjected to certain indignities by the intruders but upon the intervantion of another section of students he was able to get away without any physical harm. In protest against this incident the Calcutta University Students Union issued a call for a strike on the 24th February. On that day, at about 11-45 a.m., a group of boys numbering about 25 and said to be Naxalites

attacked the University premises with deadly weapons. From preliminary reports it appears that they carried swords, knives and perhaps also pistols. Considerable damage was done within the University premises including the Students' Union office. Bombs were freely used. The M. A. Examinations which were then being held in the Ashutosh Building had to be abandoned. The Vice-Chancellor requested me and the Home Secretary to send the police to the University in order to control the disturbances there. An adequate police force was promptly despatched. This force was subjected to severe attack. A part of the attack came from the Presidency College. Bombs and brickbats were freely used in this attack. The police had to fire three rounds of teargas in order to control the situation.

After the situation was controlled the police searched the University premises at the request of the Pro-Vice-Chancellor. Five live bombs and some substances used in the making of bombs were recovered from the top floor of the Centenary Building. Three more live bombs were recovered from College Street and from the main gate of the University.

Police pickets were posted at strategic points to prevent further recurrance of trouble. The situation has remained peaceful since then.

The persons who are suspected to have been responsible for the attack on the University are said to be Naxalites. Some of them were previously arrested on a charge of murder. In their activities they are supported by other anti-social elements and a part of their *modus operendi* is to take shelter within the Presidency College or University premises immediately after creating disturbances outside.

**Mr. Speaker :** I have received 8 notices of calling attention from (1) Shri Kripasindhu Saha, (2) Shri Gyan Singh Sohanpal, (3) Shri Nepal Chandra Roy, (4) Shri Narayan Chandra Naskar, (5) Shri Prabodh Purkait, (6) Shri Renupada Haldar, (7) Shri Abul Hasan and (8) Shri Sunil Basu Roy, on the subject of serious clash between two groups of political parties in colliery area under Jamuria P. S., Asansol, on 25-2-70, leading to death of some miners. There being on the same subject, I have selected the notice.

The Minister in charge may please make a statement on the subject today if possible, or give a date.

**Shri Jyoti Basu :** The reply will be given on Tuesday next.

**Mr. Speaker :** Now, I take up mention cases. I call upon Shri Deb Narayan Chakrabarty.

[2-10—2-20 p.m.]

**Mention Cases**

**শ্রীদেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বাংলাদেশে কৃষকদের উপর যে অবস্থা ঘটছে সে সম্পর্কে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবঙ্গে সেচ কর আইন সম্পর্কে পূর্বে যে অবস্থা আছে সেই অবস্থায় পুরান টেষ্ট নোট নিয়ে যেসব ম্যাপগুলিতে দাগ দেওয়া আছে তার ভিত্তিতে গরীব কৃষকদের উপর যারা জল কোনদিন পায়নি তাদের উপর সেচ কর ধার্য হচ্ছে, তাদের জমি কেন নিলাম করা হবে না এই মর্মে নোটীশ জারি করা হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই তিনি যেন পুরান যে টেষ্ট নোটগুলি আছে সেগুলি বাতিল করে নতুন করে টেষ্ট নোট নিয়ে ভাল করে তদন্ত করে দেখেন যে প্রকৃত যেসব জমিতে সেচ কর হওয়া উচিত, যেগুলি জল পায়, যেগুলি হাজা মজা আছে সেগুলি পুরান টেষ্ট নোট এর দাগ বাদ দিয়ে নতুন করে যাতে কৃষকদের উপর কর ধার্য হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করার জন্য নিবেদন করলাম।

**শ্রীধনঞ্জয় কর** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার কনষ্টিটিউয়েন্সিতে এবং তার পার্শ্ববর্তী এলাকায় যে বিভীষিকাময় রাজত্ব চলছে সে সম্বন্ধে বলতে চাই। গত ১৮ তারিখে কেশিয়াড়ী থানায় খাড়াপাড়া গ্রামে এস, এস, পি,'র একটা মিটিং হয়, সেই মিটিং-এর পরে রাত্রি ৭ টার সময় যে ঘটনা সেখানে ঘটেছে সেটা আমি আর বললাম না, স্থানীয় কাগজে সে সম্বন্ধে যা বেরুচ্ছে সেটা পড়ে শুনিয়ে দিচ্ছি। অবস্থা অত্যন্ত গুরুতর, তার সঙ্গে নক্সালদের কিছুটা যোগাযোগ আছে, সেজন্য আমি একটু বলতে চাই। সংবাদে প্রকাশ ঐ সভা থেকে রাত্রিতে বাড়ী ফেরার সময় ইন্দ্রা গ্রামে কিছু দুর্বৃত্ত যারা নিজেদের মার্কসবাদী কমিউনিষ্ট বলে পরিচয় দেয় তারা শ্রীরামেশ্বর দাস, শ্রীপৃথ্বীনাথ পাল ও আরো একজনকে জোর করে ধরে নিয়ে যায় ও মারধোর করে এবং তার পরের দিন বিকাল তিনটায় থানায় নিয়ে আসে। এছাড়া শ্রীরামেশ্বর দাসের বাড়ীর মেয়েদের উলঙ্গ করে সারা গ্রাম প্রদক্ষিণ করায়। তারা থানায় ইজাহার করতে গেলে থানায় তাদের ইজাহার গ্রহণ করা হয় না। এস, এস, পি, নেতা শ্রীরাজারাম সিং কর্তৃপক্ষকে এবিষয়ে অবিলম্বে ব্যবস্থা নেওয়ার দাবী জানিয়েছিলেন। তিনি এস, এস, পি, কর্মীদের ও বনবাসী সেনাদের সজাগ থাকতে অনুরোধ জানিয়েছিলেন। তিনি বলেছিলেন কর্তৃপক্ষ যদি ব্যবস্থা অবলম্বন না করেন তবে তারা এর প্রতিকারের ব্যবস্থা করবেন এই ব্যাপারে কোন অঘটন ঘটলে সম্পূর্ণ দায়িত্ব বর্তাবে কর্তৃপক্ষের উপর। তারপরে স্যার, গত ২০।২।৭০ তারিখে শ্রীভূষণচন্দ্র জানার ৩০টি কলসী গুড়, বাসতি, ১ কোদাল, ১ হ্যারিকেন, ১ থালা, শ্রীযজ্ঞেশ্বর ঘোষের ৩২ কলসী গুড়, ১ কোদাল, চাদর ১, কম্বল ১, শ্রীসুরেন্দ্রনাথ শাসমলের গুড় ১০ কলসী, চাউল ২বস্তা, বীজ ধান ১ বস্তা, বাদাম ১ বস্তা, জোয়াল ১, লোহার শিকল দুটো, থালা ১, কোদাল ১, বড়াই ১টা, কম্বল ১, ৩ জানালা, ১ দরজা, ইত্যাদি। তারপর গঙ্গাধর সেনাপতির আরো অনেকের অনেকগুলি এই রকম জিনিষ চুরি হয়েছে। তারপর একটা মার্ডার হয়েছে রোহিনীতে ১৩ তারিখে সন্ধ্যার সময়। সে সম্বন্ধে থানায় ডায়েরী করা হয়, দু'জন লোকের নাম দিয়ে থানায় ডায়েরী করা হয়, অথচ তাদের গ্রেপ্তার করা হয়নি, সেই দু'জন ঘুরে বেড়াচ্ছে। নক্সালরা বলছে মার্কসবাদী কমিউনিষ্টরা হত্যা করেছে, আবার মার্কসবাদী কমিউনিষ্ট বলছে যে নক্সালরা হত্যা করেছে। আমি এ সম্বন্ধে আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীপ্রবোধচন্দ্র পুরকাইত** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে কয়েকদিন ধরে আমরা দেখছি রেলে ব্যাপকভাবে চুরি হচ্ছে এবং তার ফলে ট্রেনে যাতায়াতের পক্ষে ভয়ঙ্কর অসুবিধার মাঝখানে পড়তে হচ্ছে। কয়েকদিন আগে শিয়ালদহ সাউথ সেকসানে এইভাবে রেল লাইনের তার চুরি করার ফলে ট্রেন সারাদিন বন্ধ থাকে। আবার শোনা যাচ্ছে মাটির নিচের তার এইভাবে চুরি হচ্ছে, তার ফলে হাজার হাজার যাত্রী সাধারণের চলাচলের পক্ষে ক্ষতি হচ্ছে, নানা অসুবিধার সৃষ্টি হচ্ছে। আমি এই বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এই ব্যাপারে তিনি যেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে এবং আমাদের রাজ্য সরকারের এ সম্বন্ধে কি করণীয় সে সম্বন্ধে যথাযথ ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রীঅরুণ সেন** ঃ স্যার, আজকের কাগজে দেখেছেন জামুরিয়া থানার বেনালী কোলিয়ারীতে শ্রমিকদের উপর বাইরে থেকে একটা আক্রমণ হয়েছে। এই সম্পর্কে ঘটনা যেটা কাগজে বার হয় নি সেটা হল যে ওই কোলিয়ারীর মজদুর সভা ইউনিয়ন বর্ধমানের এস, পি, এবং ডি, এম-কে জানান কিন্তু কিছু হয়নি। গত ২৪ তারিখে আবার তাদের লিখিতভাবে জানান হয়েছিল। কিন্তু তা সত্ত্বেও ২৫ তারিখ বাইরের লোক এসে আক্রমণ করে। সেখানে পুলিশ থাকা সত্ত্বেও শ্রমিকদের উপর তীর

ছোঁড়া হয়। তারপর পুলিশ যখন গুলি চালায় তাতে দেখা যায় বাইরের অনেক লোক আহত ও নিহত হয়েছে। এই রকম যদি অবস্থা হয় তাহলে যুক্তফ্রণ্টের ভবিষ্যৎ নষ্ট হয়ে যাবে।

**শ্রীসরোজ রায়ঃ** স্যার, আজকে খবরের কাগজে একটা সংবাদ বেরিয়েছে যেটা আমি মিনিষ্টার ইন চার্জ অফ হোমের দৃষ্টি আকর্ষণ করছি। "Massive arms flow from China and Pakistan—secret channels discovered." এবং তাতে বলছে বিভিন্ন ধরনের আর্মস রিভলভার, পিস্তল, ষ্টেনগান ইত্যাদিগুলো আমাদের দেশে গোপন পথে আসছে এবং এগুলি পশ্চিম-বাংলার বহু জায়গায় ছড়িয়ে পড়ছে। এগুলি দিয়েই তাঁরা বলছেন যে ইণ্টার পার্টি ক্ল্যাসেস হচ্ছে। এর শেষে আছে Information available with the Intelligence sources in the city. এখন এইরকম একটা সংবাদ সম্পর্কে আমি জানতে চাই হোম ডিপার্টমেন্ট থেকে যে সেখানে দেবার মতো কোন খবর আছে কি না?

**শ্রীঅশ্বিনী রায়ঃ** স্যার, আমি একটা টেলিগ্রাম পড়ে দিচ্ছি :—

"Outsider goondas led by CPM with guns, bombs and other weapons plan to attack Searsol colliery and Benali colliery at any time Stop situation tense Take all possible measure to restore normalcy.

এবং এই টেলিগ্রামটি আপনাকে দিয়ে দিচ্ছি।

**শ্রীক্ষিতিভূষণ রায়বর্মনঃ** স্যার, কুমার জগদীশ সিংহের যে গাড়ী নম্বর ডব্লু বি. এফ, ৯০৬০ সেই গাড়ী গত ১৭-৩-৬৯ তারিখে বিভাস যাদব বলে একটি লোককে চাপা দিয়ে মেরে ফেলেছে। সেই বিভাস যাদব আমাদের এখানকার একজন ক্লাস ফোর এমপ্লয়ির একজন আত্মীয়। সেই মৃতের স্ত্রী অনেকবার ক্ষতিপূরণের জন্য মাননীয় সদস্যর কাছে আবেদন নিবেদন করে কিছু পান নি। এতে করে এখানকার ক্লাস ফোর এমপ্লয়িদের মধ্যে আমাদের এম, এল, এ-দের সম্পর্কে খারাপ ধারণা হয়েছে। আশা করি আপনি এই বিষয়টার দিকে লক্ষ্য রাখবেন।

[2-20—2-30-p.m.]

**শ্রীজগদীশচন্দ্র সিংহঃ** স্যার, অন পয়েণ্ট অফ পারসন্যাল এক্সপ্লানেশন। মাননীয় সদস্য যে খবর দিয়েছেন, সে খবরটা খানিকটা সত্য, খানিকটা অসত্য। তার কারণ আমার গাড়ী ওই দিন কারখানায় মেরামত-এর জন্য দেওয়া হয়েছিল এবং সেই কারখানার ড্রাইভার ক্লিনার বা মেকানিক গাড়ী টেষ্ট করবার জন্য নিয়ে যায় এবং পার্ক ষ্ট্রীটের মোড়ে এই এ্যাকসিডেণ্ট হয়। পার্ক ষ্ট্রীটের পুলিশ ষ্টেশনে একটা কেস দায়ের করা হয়েছে এবং আলিপুর কোর্টে এটা সাব-জুডিস রয়েছে।

**শ্রীঅনিল ধর গুহনিয়োগীঃ** স্যার, আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে পাকিস্থান থেকে বহু বাস্তুহারা পরিবার সরকারের সাহায্য ব্যতিরেকে বাংলাদেশের বহু জায়গায় জমি নিয়েছেন। অথচ পরবর্তীকালে রিটার্ন দেবার সময় বহু জায়গায় সারপ্লাস দেখাচ্ছে। সরকারী তত্ত্বাবধানের অভাবে জলপাইগুড়ি ও অন্যান্য এলাকায় কৃষকদের মধ্যে একটা গোলমাল সৃষ্টি হচ্ছে। তাই আমি তাঁকে বলবো উনি এই রিটার্ন দেওয়া সম্পর্কে একটা বিল আনুন যাতে সারপ্লাস জমি সম্পর্কে কোন গোলমাল না হয়।

**শ্রীসুবোধ গোপাল গুছাইতঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করে বলছি যে সম্প্রতি কাঁথি মহকুমায় হাজার হাজার কৃষকদের উপর লোনের টাকা আদায়ের জন্য ব্যাপকভাবে নোটিশ জারী হচ্ছে। ১৯৬৭-৬৮ সালে সেখানে বন্যায় কৃষকরা সর্বস্বান্ত হয়েছে বলে তারা লোনের টাকা দিতে পারবে না। আমাদের সরকারের ৩২ দফা কর্মসূচীর মধ্যে রয়েছে যে

লোনের টাকা মঞ্জুর করা হবে। আমি এ বিষয়ে অবিলম্বে সিদ্ধান্ত নিতে অনুরোধ করছি এবং যাতে তাদের উপর সার্টিফিকেট ইস্যু না হয় সেটা দেখতে বলছি।

**শ্রীঅজিত বিশ্বাস:** স্যার, আসানসোলে দৈনিক শ্রমিকী সংঘর্ষের খবর প্রকাশিত হচ্ছে এবং এতে আমরা খুব উদ্বিগ্ন বোধ করছি। কারণ এতে মালিকের বিরুদ্ধে লড়াই না করে শ্রমিকী সংঘর্ষের ফলে আমাদের শক্তি ক্ষয় হচ্ছে। প্রথমত: এস, এস, পি নেতা নিহত হয়েছেন। তারপর ফরওয়ার্ড ব্লক কর্মী নিহত হয়েছেন। আমি মনে করি এই ঘটনা উপেক্ষা করার বিষয় নয়। সেইজন্য আমি বলবো অতি গুরুত্ব দিয়ে ওই অঞ্চলে এমন ব্যবস্থা গ্রহণ করুন যাতে নিরীহ শ্রমিকদের প্রাণ বিসর্জন দিতে না হয়।

**শ্রীদেবব্রত দত্ত:** স্যার, গতকাল আসানসোল কোলিয়ারিতে যে ঘটনা হয়েছে এবং এ বিষয়ে কোন কোন মাননীয় সদস্য যে তথ্য দিয়েছেন আমি তার সঙ্গে দ্বিমত প্রকাশ করছি। সেখানে ২১ তারিখে কোলিয়ারী মজদুর সভার দুজন কর্মী সমীর ধর ও রামলক্ষণ তেওয়ারীর উপর দক্ষিণপন্থী কম্যুনিষ্টরা আক্রমণ করে। সেখানে ১৪৪ ধারার অনেক দূরে প্রতিবাদ মিটিং হচ্ছিল। সেই মিটিং-এ মালিকদের গুণ্ডা এবং অন্যান্য অনেক লোক বোমা ইত্যাদি নিয়ে মিটিং চলবার সময় তারা আক্রমণ করে। পুলিশ এই ব্যাপারে মালিকদের পক্ষ নিয়েছে।

## Privilege Motion

**Mr. Speaker:** I have received a notice of a privilege motion from Shri Nepal Roy in which he has sought to raise what happened on the floor of the House on the 23rd February between two Hon'ble Ministers, namely the Minister for Education and the Minister for Community Development.

I have also received another notice of a privilege motion from Shri Jagadish Chandra Sinha in which he has sought to raise two matters namely the forcible obstruction caused on the 23rd February by two Hon'ble Ministers, namely Shri Jatin Chakraborty and Shri Ram Chatterjee in preventing the Hon'ble Minister for Community Development from giving a personal explanation and that subsequently the Hon'ble Minister Shri Jatin Chakraborty held out a threat of gherao to the Leader of the Opposition.

The point of privilege sought to be raised by means of the two notices hinges on the unhappy incidents witnessed by the House on the 23rd instant.

Hon'ble Members are aware that the privileges of our House are by virtue of Article 194(3) of the Constitution identical with those of the House of Commons in the United Kingdom.

In the House of Commons any disorderly, contumacious or disrespectful conduct in the presence of the House constitutes a contempt when it comes from a stranger. But when a Member commits misbehaviour in the actual view of the House, he is dealt with at once by the House. During the tumultous situation of that day I could not follow what was exactly going on. I consulted the proceedings which only recorded 'golmal' going on.

Following the House of Commons procedure I do not think that the matter which ought to have been decided by the House then and there should be raked up now. We are all unhappy over the matter and let it rest there. I hope it will not recur again and everybody should help preserve the dignity of the House.

**শ্রীনেপালচন্দ্র রায়:** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, গতকাল আপনি একটা পয়েন্ট অব প্রিভিলেজ এ্যালাউ করেছেন। এখানে একজন এই হাউসের সদস্য, একটা কাগজে বেরিয়েছে, তিনি একটা মিটিং-এ বলেছেন এই এ্যাসেম্বলীটা হচ্ছে একটা সার্কাস।

Mr. Speaker : What is your point of order, Mr. Roy ? I shall have to carry on very fast as we are very much hard pressed for time.

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** স্যার, আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে যে পরশুদিন যুগান্তরে বেরিয়েছে তার উপর প্রিভিলেজ' মোশান' আপনি এ্যালাউ করেছেন এবং ২৪ তারিখে, যুগান্তরে বেরিয়েছে, এই হাউসে দুই জন মন্ত্রী, একজন একজনকে বলেছেন যে চড়িয়ে গাল ভেঙে দেবো, একজন বললেন যে মুখ সামলে কথা বলবেন এবং আজকে এটা এ্যালাউ করলেন না। আপনি যদি রুল ২২৫ দেখেন তাহলে দেখবেন যে রুল ২২৫-এ পরিষ্কারভাবে লেখা আছে "A question of privilege must be raised immediately after questions and before the list of business for the day is entered upon."

[2-30—2-40 p.m.]

আপনি স্যার, ওদের ২৪ ঘন্টা সময় ওদের এ্যালাউ করেছেন এবং প্রিভিলেজ মোশান এ্যালাউ করেছেন। আমি স্যার ২৪ ঘন্টার জায়গায় ৪৮ ঘন্টা পরে দিয়েছি কিন্তু আপনি এ্যালাউ করলেন না। আমি ভেবেছিলাম যা হবার তো হয়ে গিয়েছে সারা ভারতবর্ষের লোক জেনে গিয়েছে যে একজন মন্ত্রী আরেকজন মন্ত্রীকে বলেছে যে চড়িয়ে গাল ভেঙ্গে দেবে এবং আরেকজন মন্ত্রী বলেছে দাঁত ভেঙ্গে দেব। আমি স্যার, এটা সেই জন্য ইমিডিয়েটলি রেজ করিনি। আমি আশা করেছিলাম যে আপনি আমার প্রিভিলেজ মোশান এ্যালাউ করবেন। এই হাউসের স্যার, কোন ডিগনিটি নেই। সেইজন্য বলছিলাম যে যদি কেউ এই হাউসকে সারকাস বলে থাকে তাহলে অন্যায় কিছু বলে নি। আপনার চোখের সামনে দুজন মন্ত্রী লড়াই করতে পারে, আর একজন মন্ত্রীর কোলে যতীনবাবু বসতে পারে এই সমস্ত চলছে। সেইজন্য কেউ যদি সিনেমা হাউস বলে থাকে তাহলে অন্যায় কিছু বলে নি। এতে স্যার, চারজন মন্ত্রী ইনভল্‌ভড হয়েছে। সুতরাং আমি আশা করি আপনি আমার প্রিভিলেজ মোশানটা এলাউ করবেন কিনা।

Mr. Speaker : What is your point of order. I cannot allow this.

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** স্যার, রুল ২২৫টা খুলে দেখুন পরিষ্কার বলা আছে।

**মিঃ স্পীকারঃ** আমি দেখেছি, আপনি আর ডিসকাশান করবেন না।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** স্যার, আমরা বরাবরই আপনার কাছ থেকে ভাল ব্যবহার পেয়ে এসেছি, আপনি একজনকে এলাউ করলেন, আর আজকে আমারটা করলেন না, আপনি ওদের দিকটা এলাউ করবেন এটা কিরকম কথা।

**মিঃ স্পীকারঃ** আমাকে এধার ওধার আপনি দেখাবেন না, আমি কোন দলেরই না। আপনি বসুন।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** স্যার, আমরা দেখেছি প্রিভিলেজ সব জায়গায় পেয়ে থাকে অপোজিসন, অথচ আপনি ওদেরটা দিলেন, আমার প্রিভিলেজটা এলাউ করলেন না। প্রত্যেক গণতান্ত্রিক দেশে অপোজিসনরাই প্রিভিলেজ পেয়ে থাকে।

**মিঃ স্পীকারঃ** আপনার পয়েন্ট অব অর্ডার যদি হয়ে গিয়ে থাকে তাহলে আপনি বসুন।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** স্যার, পার্লামেন্টের ইতিহাসে যে জিনিস কখনও হয়নি এই এ্যাসেম্বলীতে তা ঘটে গেছে। প্রিভিলেজ মোশান আনলাম, আমরা অপোজিসন, আমাদের আপনি

সুযোগ দেবেন অথচ এর আগেরটা গভর্ণমেন্ট পার্টি আনল তাদেরটা এলাউ করলেন you have denied us the privilege.

**শ্রীআবদুস সাত্তার ঃ** স্যার, নেপালবাবু যে প্রিভিলেজ মোশান দিয়েছেন একজন মেম্বার মিনিস্টার, আর একজন মেম্বার মিনিস্টারের সঙ্গে খারাপ ব্যবহার করেছেন সেটা যে উক্তিতে করুন সেটা কনটেম্পট অব দি হাউসে পড়ে কিনা সেটাই প্রশ্ন। আপনি মেজ পর্লামেন্টারী প্রাকটিসের উল্লেখ করলেন, সেটা যদি দেখেন তাহলে ১১১ নং পেজে দেখবেন ডিসওবিডিয়েন্ট টু দি রুলস অব দি হাউস, মিসডিমিনার, এর উল্লেখ আছে। এখন প্রশ্ন হচ্ছে যে ব্যবহার করেছেন একজন মন্ত্রী আর একজন মন্ত্রী প্রতি সেটা মিসডিমিনার কিনা, ডিসওবিডিয়েন্স টু দি রুলস অব দি হাউস কিনা। তা যদি হয়ে থাকে তাহলে দাঁত ভেঙ্গে দেব, একজনকে চড়িয়ে গাল ভেঙ্গে দেব একজন মন্ত্রী আর একজনকে বলেছেন পৃথিবীর ইতিহাসে খোঁজ করলে আপনি এই জিনিস পাবেন না।

আমার জিজ্ঞাস্য—এ ক্ষেত্রেও সেই disobedience to the rules of the House হয়েছে কিনা? সেই Disobedience to the rules of the House যদি হয়ে থাকে, তাহলে যে rules আপনি follow করছেন, তাতে—This is a Contempt of the House. আমি বলছি স্যার, আপনি আবার consult করুন এবং reconsider করুন। Ruling যেটা দিয়েছেন সেটা আপনি চিন্তা করে দেন নাই।

**Mr. Speaker :** Speaker's ruling যেটা দেবার, সেটা তো আমি দিয়ে দিয়েছি। I say that all the time you are casting reflection on the ruling of the Speaker which I am not going to tolerate.

**শ্রীআবদুস সাত্তার ঃ** স্যার, আপনার রুলিংটা হবে—Judicial ruling, discretionary নয়।

**Mr. Speaker :** Whether it is judicial or not, that is a different matter. One may say that it is wrong. That is another thing. But that is a Speaker's ruling which has got to be followed by you.

**শ্রীআবদুস সাত্তার ঃ** আপনি স্যার, যেভাবে জোরে জোরে কথা বলেন—চোখ রাঙ্গান, তাতে একটু মুস্কিল হচ্ছে।

**Mr. Speaker :** I am sorry, Mr. Sattar.

**কুমার শ্রীজগদীশ চন্দ্র সিংহ ঃ** স্যার, উত্থাপিত প্রিভিলেজ মোশানের উপর আপনি একটা রুলিং দিয়েছেন।

আপনি একটু আগে বলেছেন আপনি এ-পক্ষ ও-পক্ষ সমান করে দেখেন। সেই ভরসায় বলছি।

**মিঃ স্পীকার ঃ** সেটাতে কি আপনার সন্দেহ আছে নাকি? আপনি বলুন না।

**কুমার শ্রীজগদীশ চন্দ্র সিংহ ঃ** সন্দেহ নাই বলেই তো সেই ভরসায় এটা আপনার কাছে রাখছি। শুধু আপনাকে একটু স্মরণ করিয়ে দিচ্ছি—যদি আপনি Constitution of India-র Article 174(3) দেখেন, তাহলে দেখতে পাবেন, এখানে বলা হচ্ছে—In other respects, the powers, privileges and immunities of a House of the Legislature of a State, and of the Members and the Committees of a House of such Legislature, shall be such as may from time to time be defined by the Legislature by law, and until so defined, shall be those of the House of Commons of the Parliament of the United Kingdom, and of its Members and Committees, at the commencement of this Constitution.

**মিঃ স্পীকার:** ঐ তো আমার কথা।

**কুমার শ্রীজগদীশ চন্দ্র সিংহ:** আমাদের দলের সহকারী নেতা আপনার সামনে May's Parliamentary Practice 16th Edition-এর ১১১ পাতা refer করেছেন—Disobediance to the rules and orders of either House.

যে ঘটনা এখানে ঘটেছে—তা অত্যন্ত দুঃখজনক ঘটনা। শুধু তাই নয় এখানে সুপ্রীম কোর্টের A. I. R. '65 Page 749 যদি দেখেন, এখানে ও সুপ্রীম কোর্টে U. P.-র একটা কেসে এই ব্যাপারটা President of India সুপ্রীম কোর্টে refer করেছিলেন সেখানে Mr. Justice Gajendragadkar, Chief Justice A. K. Sarkar, K. Subba Rai, Mr. Justice K. N. Wanchoo, Mr. Justice Hidayatullah, Mr. Justice J. C. Shah, Mr. Justice N. Rajagopal Ayyangar. এঁরা একটা majority Judgement দিয়ে বলেছেন—The House of the Legislature and indeed the Legislative Assemblies in India never discharge any judicial functions and their histrorical and constitutional background does not support the claim that can be regarded as Courts of Record in any sense. If that be so, the very basis on the basis of the English Courts agreed to treat a general warrant issued by the House of Commons on the footing that it was a warrant issued by the superior Court of Record, is absent in the present case, and so it would be unreasonable to contend the relevant powers to claim the conclusive matter with general warrant of the House of Commons.

স্যার, এখানেও আপনি দেখতে পাচ্ছেন—সুপ্রীমকোর্ট'ও বলেছেন এটা এই হাউসের বিচার্য্য বিষয় এবং এই হাউস বিচার করে। গতকাল স্যার, আপনার কাছে আমি নিবেদন রেখেছিলাম ২২৭ ধারা অনুসারে হাউসের Rules of Procedure-এ বিভূতিবাবু যে Privilege motion নিয়ে এসেছিলেন। সেখানে আমি point out করেছিলাম বিভূতিবাবুর প্রিভিলেজ মোশানটা আনতে delayed হয়েছে। কাজেই ২২৭ ধারা অনুসারে এটা গ্রহণযোগ্য নয়।

[2-40—2-50 p.m.]

অতএব এটা গ্রহণযোগ্য নয়। আপনি স্যার, গতকাল রুলিং দিয়েছেন এতবড় একটা সিরিয়াস ম্যাটার এটা ডিলে হলেও গ্রহণযোগ্য। সুতরাং আমাদের নিবেদন আপনার কাছে যে আপনি আপনার আজকের ডিসিসান পুর্নবিবেচনা করুন এবং আমাদের যদি ডিলে হয়ে থাকে তাহলেও আপনি এই ব্যাপারটা বিবেচনার জন্য প্রিভিলেজ কমিটির কাছে দিন। আপনি সেদিন দেখেছেন এবং আমরাও সবাই দেখেছি কি নারকীয় ঘটনা এখানে ঘটে গেছে। এটা কিছুতেই বরদাস্ত করা যায় না। এইজন্য আমি আপনার কাছে নিবেদন করছি যে আপনি আপনার ডিসিসানটা পুর্নবিবেচনা করুন এবং এটা প্রিভিলেজ কমিটিতে পাঠান।

**শ্রীগোপাল বসু:** স্যার, আমি একটা প্রিভিলেজের প্রশ্ন আপনার কাছে তুলছি। এখানে জগদীশবাবু এই প্রসঙ্গ উত্থাপন করতে গিয়ে সুপ্রীম কোর্ট-এর একটা রায় এখানে পড়লেন, পড়ে এটা উনি বুঝাবার চেষ্টা করলেন যে সেই রায় অনুযায়ী আমাদের য়্যাসেম্বলীগুলি চলবে—তাই কি ঠিক? Are we not a supreme body, are we under the jurisdiction of the Supreme Court or High Court. কাজেই এই বস্তাপচা জিনিস হাইকোর্ট, সুপ্রীমকোর্টে চলবে, আমাদের য়্যাসেম্বলীতে ঐ সমস্ত বস্তাপচা জিনিস চলে না। এগুলি এখানে রেফার করার মানে আমাদের প্রিভিলেজ নষ্ট করা। সুতরাং উনি যা কিছু বলেছেন সব অন্যায় কথা বলেছেন এটাই আমার বক্তব্য।

**Mr. Speaker** : (Honourable Mr. Roy, honourable Mr. Sattar and honourable Mr. Sinha, I have heard patiently the points of order raised by you for the reconsideration of the ruling that I have given. I considered the matter very carefully and then I gave my ruling, and what was the ruling? An honourable member showed me a newspaper and I was satisfied that something had been done with regard to the entire House including all the Members of this side and that side. Therefore, I just could not very easily ignore that important matter affecting the dignity of all of us. So I wanted that the matter be referred to the Privilege Committee; they may enquire into the matter and come to a decision. With regard to the other matter which you have now raised, there is absolutely no question of my siding with this or that party. That incident—and I say, a most unfortunate incident—happened only the other day within this House and I was sorry that although all of you were present, nobody even raised a word of protest for what happened then Had you brought that to my attention, the House could have been competent and powerful enough to prevent such a sort of thing and that in future also. On the contrary I saw that many of us, many of the Members—I do not want to mean anybody individually—wanted to enjoy what was going on. I saw that myself. Had that matter been brought to my notice or raised as a matter of privilege in the House, I can assure you that I could have done something in the matter. My ruling is fortified, as I have said very clearly, by May's Parliamentary Practice which is the Bible on the subject, as it were. We have copied it out from the House of Commons. I saw it myself that matters requiring immediate intervention of the House, urgent matters which require the immedate intervention of the House, if they occur during the sitting of the House, may be raised at once in spite of the interruptions of the debate or other proceedings. So that is a matter within the House and the matter referred to the Privilege Committee occurred outside the House and therefore I have given my ruling accordingly. I can assure you that I will never be partial to anybody. That assurance I gave in the past and I repeat it. However, I am thankful to you for having raised this matter.)

Now, the next item of business is the General Discussion on the Budget. I call upon honourable Abdus Sattar to speak.

**শ্রীআবদুস সাত্তার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট এই হাউসে রেখেছেন এক কথায় সেই বাজেটকে জনস্বার্থবিরোধী বাজেট বলা যেতে পারে। এই বাজেট মৃত পশ্চিমবঙ্গের মূর্তপ্রতীক। এই বাজেট হতাশায় ভরা। এই বাজেট শরিকী সংঘর্ষের একটা সনদ মাত্র। এই বাজেটে জনগণের কল্যাণমূলক কোন কাজের ইঙ্গিত নেই। স্যার, যিনি অর্থমন্ত্রী অর্থাৎ মুখ্যমন্ত্রী তিনি এই শরিকী সংঘর্ষে বিরক্ত হয়ে কিছুদিন আগে বলেছিলেন, "এই সরকার জনকল্যাণ করার ক্ষমতা হারিয়েছে" এই তাঁর উক্তি। স্যার, তিনি মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী এবং আমরা দেখলাম তিনি কেবল মুখেই বলেন নি, তাঁর বাজেটের প্রতি লাইনে এটা ফুটে উঠেছে। এখন প্রশ্ন হচ্ছে এই ঘাটতি বাজেট যেটা উনি আমাদের হাউসের সামনে রেখেছেন বাংলার জনগণ সেটা সহ্য করতে পারবেন কিনা, সেই ভার বহন করতে পারবেন কিনা বাজেট করার সময় আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সেদিকে দৃষ্টি দেন নি। আজকে তিনি ৪০ কোটি ৫৭ লক্ষ টাকার ঘাটতি বাজেট আমাদের সামনে উপস্থাপিত করেছেন। স্যার, আপনি জানেন কিছুদিন আগে তিনি ট্যাক্স ধার্য্য করে—যেটা বাজেটের মধ্যে আছে সেটা হচ্ছে ৭ কোটি ২৭ লক্ষ টাকা এই অতিরিক্ত ট্যাক্স জনগণের উপর ধার্য্য করেছেন। স্যার, আমি বলব এই ৪০ কোটি ৫৭ লক্ষ টাকার ঘাটতি বাজেট এটা বাংলাদেশের পক্ষে শুভ সংকেত নয়, এটা বাংলাদেশকে একটা বিপর্য্যয়ের মধ্যে ঠেলে দিচ্ছে। তার কারণ হচ্ছে তিনি পরে আরো বলেছেন যে ৫ বছরে ৮০ কোটি টাকা লোকের উপর ট্যাক্স ধার্য্য করে ওঠাতে হবে।

যদি ৮০ কোটি টাকা আগামী ৫ বছরে ওঠাতে হয় তাহলে বছরে ১৬ কোটি টাকা ট্যাক্স ধার্য্য করতে হবে, তাঁর এই উক্তি আমি পড়ে শোনাচ্ছি। স্যার, তিনি বলছেন—As I have mentioned above the State Government intend to enact such additional tax measures during the Fourth Plan period as will yield a total revenue of about Rs. 80 crores. Already during the current financial year the following tax measures have been enacted on the advice of the Resources Committee of the Cabinet.

[2-50—3-0 p.m.]

দেখা যাচ্ছে একটা ট্যাক্স ধার্য করেছেন তাতে বছরে ৭ কোটি ২৭ লক্ষ টাকা সাধারণ মানুষকে দিতে হবে। এই ট্যাক্স কিসের উপর ধার্য্য করা হয়েছে, না, কেরোসিনের উপর। তিনি করেছেন মোটর স্পিরিট অর্থাৎ পেট্রোল এবং ডিজেলের উপর। কিন্তু এটা ঠিক যে সেই পেট্রোল এবং ডিজেল যাতে ব্যবহৃত হয় সেই বাসে সাধারণ মানুষই চলাচল করে। তা ছাড়া ট্রাকে করে যে মাল বহন করা হয় তাতে যে খরচ বাড়বে সেটা বড়লোকদের ঘাড়ে চাপবে না, জিনিষপত্রের দাম বাড়িয়ে সাধারণ লোকের কাছ থেকেই সেটা আদায় করা হবে। অর্থাৎ জনসাধারণকে ইণ্ডাইরেক্ট ট্যাক্স দিতে হবে। তবে এই যে ৭ কোটি ২৭ লক্ষ টাকার হিসাব দিয়েছেন সেটার সম্পর্কে বলি যে এটা ভবিষ্যতে ডবল করে আপনাকে ট্যাক্স ধার্য করতে হবে। স্যার, এই ভাবেই জনসাধারণের উপর ট্যাক্স ধার্য করা হচ্ছে। যে গরীব জনসাধারণের কথা এঁরা অহরহ বলেন, যাঁদের এঁরা সুপ্রিম কোর্ট বলেন সেই গরীব লোকেদের উপর এই যে ১৬ কোটি টাকা ট্যাক্স ধার্য করা হচ্ছে এটা সহ্য করার ক্ষমতা তাদের আছে কিনা সেটা ভেবে দেখা দরকার। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী ট্যাক্স ধার্যের কথা বলেছেন কিন্তু কিসের উপর হবে বা কি হারে বৃদ্ধি করা হবে তার কোন ইঙ্গিত এই বাজেটের মধ্যে নেই। স্যার, গতবারে আমরা দেখেছি, তিনি অর্ডিনান্স করে কতকগুলি নিত্যনৈমিত্তিক জিনিষ যেগুলি জনসাধারণ ব্যবহার করেন তার উপর অর্ডিনান্স করে ট্যাক্স ধার্য করেছিলেন। তার পরে এখানে বিল নিয়ে এসেছিলেন। আজকেও তিনি সেটা হাউসের কাছে রাখেন নি যে কি কি জিনিষের উপর ট্যাক্স হবে। এই না রাখার কারণ কি? এইভাবে কি তিনি হাউসকে এড়িয়ে যেতে চাইছেন? স্যার, শরিকী সংঘর্ষের কথা অনেকে বলেছেন। এখন দেখা যাচ্ছে বাজেট থেকে যে গত বৎসর ১৯৬৯-৭০ সালে ১১ কোটি ৮৮ লক্ষ টাকা তাঁরা অপেনিং ব্যালেন্স নিয়ে আরম্ভ করেছিলেন। কিন্তু আর একটু তলিয়ে দেখলে দেখা যাবে যে সেণ্ট্রাল গভর্ণমেণ্টের ২৮ কোটি টাকা যে পাওনা ঋণ, সেটা স্থগিত রাখা হয়েছিল। যদি সেটা শোধ হত তাহলে নিশ্চয়ই ১১ কোটি ৮৮ লক্ষ টাকা নগদ থাকতো না, ঘাটতি হত। তারপরে দেখা যাচ্ছে, ফাইনান্স কমিশন যেটা দিয়েছে তার থেকে খানিকটা পুরণ হচ্ছে। ফাইনান্স কমিশন দিয়েছে ৩৪ কোটি টাকা। The Fifth Finance Commission recommended a total sum of Rs. 369 crores for West Bengal during the Fourth Plan period against Rs. 197 crores recommended by the Fourth Finance Commission for five years commencing from 1966-67. Although this means an increase of Rs. 34 crores per year, it may be remembered that since the award of the Fourth Finance Commission in 1965, our liabilities on account of dearness allowance, etc., have increased by Rs. 53 crores annually .....ফাইনান্স কমিশন যেটা দিয়েছে দেখা যাচ্ছে সেটা গঠনমূলক কাজে যাবে না। এটা যাবে ঐ ডিয়ারনেস এ্যালাউন্সে এ্যাণ্ড আদার লাইবেলিটিস যা আছে তাতে। তাতে দেখা যাচ্ছে ৫৩ ক্রোরস তাতে হবে না। এই হিসাব যা বাজেটে রেখেছেন তাতে জনকল্যাণের কাজের ইঙ্গিত নেই। তারপরে স্যার, এর সঙ্গে আর একটা জিনিষ উল্লেখ করা যায় সেটা হচ্ছে, যে সমস্ত সরকারী প্রকল্প আছে সেই প্রকল্পে বা যে সমস্ত বিজনেস সরকারের হাতে

আছে তাতে ক্ষতির পরিমাণ বৃদ্ধি পাচ্ছে। স্যার, কালকে আমাদের নেতা লাল বই দেখিয়েছিলেন আজকে আমি সাদা মলাটের বই দেখাচ্ছি, এতে দেখা যাবে ১৭টি প্রকল্পের কথা আছে। এই ১৭টি প্রকল্পের মধ্যে Greater Calcutta Milk Supply Scheme-ও আছে। এই Scheme-এর ভিতরে ১৯৬৮-৬৯ সালে ৯৭ লক্ষ ৮০ হাজার টাকা ক্ষতি হয়েছে। এ বছর ক্ষতি হচ্ছে ১ কোটি ৯ লক্ষ ১ হাজার। আর আগামী বছরে তাদেরই হিসাব, বর্ত্তমান মুখ্যমন্ত্রী দিয়েছেন, ১ কোটি ২০ লক্ষ ২২ হাজার টাকা। স্যার, Industrial Estate at Baruipur, আমরা সেখানে গেছি এবং দেখে এসেছি, সেখানেও ক্ষতি হচ্ছে ১ লক্ষ ২ হাজার টাকা এবং পরের বছরে ২ হাজার টাকা। সেখানে ক্ষতির কারণ আছে, সেখানে যে Surgical instrument হয়, সেই instrument—স্যার, সবচেয়ে দুঃখের কথা যে আমাদের যে Medical Department আছে, সেখানকার Surgical instrument এর কোন Supplyর order তারা দেন না। ফলে দেখা যাচ্ছে এই instrumentগুলি আলমারিতে ভর্তি হয়ে থাকে। এক department আর এক department-কে এই ব্যাপারে সাহায্য করে না। তারা বাইরে থেকে এগুলি আমদানি করে। অথচ দেখা যাচ্ছে যে Surgical instrument ঐ বারুইপুরে যা হয় সেটার Quality ভাল এবং সবকিছু ভাল, অথচ কেন এই medical department-এর ইঙ্গিতে কোন রকম order place হয় না ঐ বারুইপুরের সংগে। যেটুকু হয় সেটা খুব সামান্য। তারপর স্যার, Industrial Estate at Kalyani, সেখানে দেখা যাচ্ছে ১৯৬৮-৬৯ সালে ৩ কোটি ৮৮ লক্ষ টাকা লোকসান। ১৯৬৯-৭০ বর্ত্তমান বছরে ৪ কোটি ৩১ লক্ষ, আর আগামী বছরে ১ কোটি ৮৮ লক্ষ। স্যার, যে জিনিষটায়, বিশেষ করে কংগ্রেসের আমলে, লাভ হত সেখানেও ক্ষতি হচ্ছে। সেটা হচ্ছে, Ipecac Cultivation Scheme, সেখানেও দেখা যাচ্ছে যে ১৯৬৮-৬৯ সালে লাভ হয়েছিল ১ লক্ষ ৬ হাজার টাকা। সেই জায়গায় এ বছর ক্ষতি হয়েছে ৪৪ হাজার টাকা, আগামী বছরে ক্ষতি হবে ৯১ হাজার টাকা। তারপর আসুন General Engineering Organisation at Howrah। সেখানেও ক্ষতি হচ্ছে, ১৯৬৮-৬৯ সালে ২ লক্ষ ৯৪ হাজার টাকা, বর্ত্তমান বছরে ২লক্ষ ৩৫ হাজার টাকা, এবং আগামী বছরে ৩ লক্ষ ২ হাজার টাকা। তারপর Scheme for Development of Lac Cultivation সেখানেও দেখতে পাচ্ছি ১ লক্ষ ৫২ হাজার টাকা ১৯৬৮-৬৯ সালে ক্ষতি হয়েছে। এ বছর ৯৯ হাজার টাকা এবং আগামী বছরে ৪০ হাজার টাকা। তারপর স্যার, Scheme for Supply of Sanitary Wires and Electrical Goods সেখানেও দেখা যাবে ১৯৬৮-৬৯ সালে actuals সেচে ১ লক্ষ ৯৮ হাজার টাকা। এ বছর হচ্ছে ১ লক্ষ ৭১ হাজার টাকা এবং আগামী বছরে ১ লক্ষ ১৮ হাজার টাকা। Wood Industry Centre সেখানে ক্ষতি হয়েছে গতবার actual ৫ লক্ষ ৯৫ হাজার টাকা। এ বছর হয়েছে ৬ লক্ষ ৭৩ হাজার টাকা এবং আগামী বছরে ক্ষতি হবে ৭ লক্ষ ৩৩ হাজার টাকা। তারপর, Sales Emporium, তাতে ক্ষতি হচ্ছে গত বছর ৬৭ হাজার টাকা,এ বছরে ৫৫ হাজার টাকা এবং আগামী বছরে ৩৯ হাজার টাকা, তারপর West Bengal Brick and Tile Board—সেখানে ৮১ হাজার, ৬৫ হাজার ও ৪০হাজার। এইভাবে ১৭টি আছে। সেখানে দেখা যাবে যে প্রত্যেকটিতেই ক্ষতি হচ্ছে। আমি বলবো, এই ভাবে যদি ক্ষতি হয় তাহলে জনগণের সরকার যারা বলছেন তারা সেই কর্ম্মচারীদের হাতে এই জিনিষ দিয়ে দিন, তারা co-operative করে চালাক। আজকে তারা ভেবে নিয়েছে যে কাজ না করলেও এই জিনিষ হবে, কাজ না করলেও তারা বেতন পাবে। এই মনোভাব,সৃষ্টি হবার ফলে আজকে প্রত্যেকটি industryতে কোটি কোটি টাকা, লক্ষ লক্ষ টাকা ক্ষতি হচ্ছে। এর উপরে আমাদের বিগত অর্থমন্ত্রী, যিনি এখন উপমুখ্যমন্ত্রী, তিনি বিগত জুলাই মাসে, ১৯৬৭ সালে ট্রাম নিয়ে নিলেন। তার কারণ তিনি লাভ করবেন। জনগণকে রেহাই দেবেন। সেই ট্রামে আমার মনে হয় মাসে ১২ লক্ষ টাকা সরকারকে Subsidy দিতে হয়েছে। আর সেই Subsidy-র ১২ লক্ষ টাকা আসছে কোথা

[3-0—3-10 p.m.]

আমি বলবো এই রাষ্ট্রীয় পরিবহণ তাতে ২০ লক্ষ টাকা লোকসান—গত বছর ২ কোটি ৫৯ লক্ষ টাকা লোকসান—এই ভাবে লোকসানের পর লোকসান হচ্ছে। আপনারা এ জিনিষটা চিন্তা করেছেন কি—যে এগুলি বন্ধ করা দরকার—এবং তা করে কি করে দেশকে বাঁচানো যায়। এই যে গরীব জনসাধারণের উপর বছরের পর বছর ট্যাক্সের বোঝা চাপাচ্ছেন তা থেকে রেহাই দেওয়া যায় এটা কি আপনারা চিন্তা করবেন? আজকে দেখছি সে সম্পর্কে কোন চিন্তাই আপনারা করেন না—কেবল শরিকী সংঘর্ষে মেতে আছেন। এই যে সব এত বড় বড় ইণ্ডাষ্ট্রি চলছে তাতে ক্ষতির পরিমাণ দিনের পর দিন বেড়ে যাচ্ছে—সে সম্বন্ধে আপনারা কি ভাবছেন? আমরা সে রকম কোন সুব্যবস্থা এই বাজেটে দেখছি না। জনগণের সরকার বলে আপনারা দাবী করেন, আপনারা জনগণকে প্রতারণা করা ছাড়া আর কিছুই করছেন না। আর প্রতারণা করা ছাড়া আপনাদের কিছুই নাই। তাই আপনারা জনগণের কাছ থেকে দিনের পর দিন বিচ্ছিন্ন হতে চলেছেন। তারপর আর একটা জিনিস বলবো—একটা ভাল কাজ করেছেন, রিপোর্ট অব দি পে-কমিশন বাজেটে উল্লেখ করেছেন—এই রিপোর্ট অব দি পে-কমিশন আজকে প্রহসনে পরিণত হয়েছে। এর পিছনে সততা আছে এবং ছিলও এবং আপনারাই এই পে-কমিশন নিযুক্ত করেছিলেন—যদি সততা থাকতো তাহলে On account of the recommendations made by the Chairman সেখানে ৫৩ কোটি ৩৮ লক্ষ টাকা দরকার এবং আমাদের মিঃ কে, জি, বসু উইথ আদার মেম্বারস রেকমেণ্ডসন করেছেন ৫২ কোটি ২১ লক্ষ টাকা দরকার—এই যে টাকা দরকার—আপনারা নিজেরাই করেছেন সরকারী কর্মচারীদের খুশী করার জন্য জনগণের দিকে না তাকিয়ে যে কমিশন করেছিলেন আমি আশা করবো যদি সততা থাকে তাহলে এই সমস্ত কিছু উল্লেখ করার পরও সেখানে আপনারা ৯ কোটি টাকা রেখেছেন। এই ৯ কোটি টাকা রাখার কোন মানে হয় না এই কথা বলে যে পেণ্ডিং a detailed examination of all the various recommendations. কি একজামিনেসন তা আমি বুঝতে পারছি না। আপনাদেরই নিযুক্ত করা পে-কমিশনের রিপোর্ট দেবার পর আজকে এই অবস্থা হচ্ছে। পে-কমিশনের রিপোর্ট যদি কার্যে পরিণত করা হয় তাহলে বাংলা শ্মশানে পরিণত হবে। কেন এ প্রহসন করেছিলেন, কেন এই পে-কমিশন নিযুক্ত করেছিলেন—তাই আমাদের দাবী যে আজকে যে দাবী উঠেছে সেই দাবী আপনাদের পূরণ করতে হবে। কোথা থেকে করবেন? আমাদের দেশে অনেক বড় বড় লোক আছে অনেক ধনী লোক আছে তাদের ঘাড়ে ট্যাক্স চাপিয়ে পে-কমিশন রিপোর্ট কার্যকরী করার প্রভিসন বাজেটে করা দরকার ছিল, কিন্তু আমাদের যুক্তফ্রণ্ট সরকার তা এড়িয়ে গেছেন। এই পে-কমিশনের রিপোর্ট ভাঁওতার সনদ ছাড়া আর কিছু নয়—এইভাবে পে-কমিশন-এর রিপোর্ট এড়িয়ে যাওয়ার কোন মানে হয় না। তারপর আমি আসছি কোয়েশ্চেন অব আনএমপ্লয়মেণ্ট। বেকার সমস্যার কথা অনেকেই বলেছেন এই হাউসের এ পক্ষের এবং ও পক্ষের। ওঁরা বাজেটের সমালোচনা করেছেন—বেকার সমস্যার কথা আপনাদের ৩২ দফা কর্মসূচীতে বড় গলায় বলেছিলেন, ইলেকসনের একটা বলার মত ছিল—আপনারা সেই ইলেকসন পেরিয়ে গেছেন—আমি বলবো এটা আপনারা ভাঁওতা দিয়েছিলেন।

সেদিন আমাদের লেবার মিনিষ্টার বললেন যারা রেজিষ্ট্রি করেছে এমন বেকারের সংখ্যা হচ্ছে ৫ লক্ষ-এর উপর। আমার বিশ্বাস এর চেয়ে অনেক বেশী, আরও লক্ষ লক্ষ বেকার আছে যারা এখনও নাম রেজিষ্ট্রি করেনি। তাহলে এই বেকার সমস্যা সমাধানের কোন কথা এই বাজেটের মধ্যে নাই, কিভাবে এই সমস্যার সমাধান হবে তার কোন ইঙ্গিত নাই; ইণ্ডাষ্ট্রি আজ বন্ধ হতে চলেছে, নূতন ইণ্ডাষ্ট্রি হচ্ছে না কর্মসংস্থান হচ্ছেনা, নূতন কর্ম যোগাড় হচ্ছে না। আপনি যে হিসাব দিয়েছেন বছর বছর কর্মসংস্থানের যে ব্যবস্থা ছিল তা সঙ্কুচিত হচ্ছে। এই যে বেকার সমস্যা এর কি হবে। যে

সমস্ত যুবক লেখাপড়া শিখে বাড়ীতে বসে আছে, পিতামাতা যাদের উপর আশা করে, তারা কাজ না পেয়ে বেকার হয়ে বসে আছে। ঐ পক্ষের বন্ধুরা বড় বড় অনেক কথা বলেছিলেন, বলে ভোট নিয়েছিলেন। কিন্তু আজকে এই বেকার সমস্যা সমাধানের কোন কথা এই বাজেটের মধ্যে বলেন নি। কাল খবরের কাগজে দেখলাম—মুখ্যমন্ত্রী বসিরহাট ইলেকশন মিটিং-এ একটা পয়েন্ট বলে এসেছেন। তিনি বলেছেন যুক্তফ্রন্ট বাংলাদেশের মানুষের আশা-আকাঙ্ক্ষার ভালবাসার মূর্তপ্রতীক। আশা-আকাঙ্ক্ষার প্রতীক? কিছুদিন আগেই বললেন জনগণের কাজ করতে পাচ্ছিনা। আপনি নিজেই বললেন এই সরকার বর্বর অসভ্য, আপনি নিজেই বললেন আর আমি থাকতে পাচ্ছিনা, এই সরকার চালাতে পাচ্ছিনা, এখানে অনাচার অবিচার চলেছে। জনগণের মর্যাদা রক্ষা করতে পাচ্ছিনা, তাদের প্রটেক্শন দিতে পাচ্ছিনা। এগুলি আপনারই কথা। অথচ বসিরহাটে গিয়ে ঐ সব বলেছেন। আপনি সত্য কথা বলুন, কিছু বলার নাই আমজাদ আলি আপনার দলের লোক তিনি আসুন, কিন্তু এক এক দিন এক এক রকম কথা বলছেন কেন? উল্টো পাল্টা কথা বলছেন কেন? কখনও বলছেন জনগণের কল্যাণ করতে পাচ্ছিনা, আবার বলছেন মূর্ত্তপ্রতীক। এই ভাবে বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম কথা বলছেন যেটা আপনার কাছ থেকে আশা করতে পাচ্ছিনা। আপনি মুখ্যমন্ত্রী, আপনার উপর দেশের ভার আছে, আপনি জানেন দেশের মধ্যে অরাজকতা রাহাজানি চলছে। তার তীব্র প্রতিবাদও আপনি করেছেন, সেজন্য আপনাকে ধন্যবাদ। কিন্তু মাঝে মাঝে এক এক সময় এক এক রকম বলছেন, তাই ভয় পাই। আপনাকে অনুরোধ করবো এই যে ঘাটতি বাজেট এটা বরাবর ঘাটতিই যাবে, যাতে এই ঘাটতি পূরণ হয়, সেই নির্দেশ আশা করি আপনি দেবেন। আমি আশা করব যে ট্যাক্স ধার্য্য আপনি করবেন সেই ট্যাক্স যেন গরীবের উপর ধার্য্য না হয়, সেই ট্যাক্স যেন বড় লোকের উপর হয়, যাদের বড় বড় অট্টালিকা আছে, অনেক বাড়ী আছে এই কলকাতা সহরে, তাদের উপর ধার্য করুন। তাহলে দেশের জনগণ বাঁচবে। এই আশা করে বক্তব্য শেষ করছি।

**শ্রীসরল দেব:** স্যার, বেলেঘাটা থেকে প্রায় পাঁচ শতাধিক মহিলা এসেছেন আমাদের এসেম্বলী গেটে সেই অঞ্চলে আইন-শৃঙ্খলা প্রতিষ্ঠা এবং ডি সি নর্থ-এর অপসারণের দাবী নিয়ে। আমি আপনার মারফৎ স্বরাষ্ট্র মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তাঁরা যেন গেটের বাইরে গিয়ে তাদের স্মারকলিপি গ্রহণ করেন এবং ঐ অফিসার, ডি সি নর্থকে অপসারণ করে, ঐ অঞ্চলে যাতে ল এণ্ড অর্ডার প্রতিষ্ঠা হয়, তার ব্যবস্থা করেন।

( At this stage the House was adjourned for 20 minutes)

[3-30—3-40 p.m.]

**শ্রীহেমন্ত কুমার বসু:** স্যার, আমাদের মুখ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে নানা বিষয়ের আলোচনা হয়েছে। আমাদের বিরোধী দলের নেতা দেখিয়েছেন যে, প্রতি খাতে লোকসান। লোকসান কিসে? গভর্ণমেন্ট যে টাকার বাজেট করে সেই টাকা যদি খরচ করে তাহলে লোকসানের কথা কেন ওঠে? হয়ত হতে পারে আগামী বছরে কিছু ঘাটতি হবে। সেই ঘাটতি যেভাবেই হোক পূরণ করতে পারলে টাকা এসে যাবে। কাজেই নিরাশ হবার কিছু নেই। এবারের বাজেট যে ঘাটতি বাজেট সেটা আমাদের সকলেরই জানা ছিল। রাজস্ব খাতে ৩৪·৭ কোটি টাকা এবং রাজস্ব বহির্ভূত খাতে ১১·৩ কোটি টাকা। রাজস্ব বহির্ভূত খাতে উদ্বৃত্ত ১১·৩ কোটি টাকা। দুটো মিলিয়ে ঘাটতি হয় ২১·২ কোটি টাকা। রাজস্ব বহির্ভূত খাতে ১৯ কোটি টাকা বৃদ্ধি পেয়ে ৩০·৪ কোটি হোল। ৯ কোটি টাকা ঘাটতির বদলে উদ্বৃত্ত হয় রাজস্ব খাতে ৫১·৮ কোটি টাকা এবং রাজস্ব বহির্ভূত খাতে ১০·৮ কোটি টাকা। উভয় যোগ দিলে আয়ের চেয়ে খরচ বেশী হয়

৬৫'৫ কোটি টাকা। অর্থ দপ্তরের অনুমান রাজস্ব খাতে ঘাটতি হয় ৩১'১০ কোটি টাকা এবং রাজস্ব বহির্ভূত খাতে ১১ লক্ষ টাকা হ্রাস পেয়ে ঘাটতি হয় ৩৫ কোটি টাকা। আগামী বছরের প্রারম্ভিক বাজেটে রাজস্ব ঘাটতি ৬'১ কোটি টাকা এবং রাজস্ব বহির্ভূত ঘাটতি ৯'৪ কোটি টাকা—মোট ১৫'৫ কোটি টাকা। ঘাটতির বাজার একেবারে খালি বা নিঃশেষ হয়ে যায়। এবারে ৩৫'২ কোটি টাকার মধ্যে ২৫ কোটি টাকা ঘাটতি থাকবে। এবছরে ১৫ কোটি টাকা যোগ দিলে ঘাটতি হয় ৪০'৬ কোটি টাকা। ১৯৭১ সালের ৩১শে মার্চ ঘাটতি হয় ৪০'৬ কোটি টাকা। এই বছর সমপরিমাণ আয় বা কেন্দ্রীয় সাহায্য না পেলে ব্যাংক থেকে ওভারড্রাফট্‌ নিয়ে খরচ চালানো খুবই শক্ত হবে। ২৩ বছরের কংগ্রেস রাজত্বে এবং বর্তমানে যুক্তফ্রন্ট সরকারের আমলেও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন সাড়া পাওয়া যায় নি। আমাদের এত আবেদন নিবেদন সত্বেও ৫ম অর্থ কমিশনের কাছ থেকে ১১২ কোটি টাকা এ ছাড়া বছরে ৭ কোটি টাকা কর দ্বারা বাড়াবার ব্যবস্থা আছে। আরও সব কর বাড়িয়ে ৫ বছরে টাকা বৃদ্ধি করাই তাদের উদ্দেশ্য। ৩ একর জমির উপর ১০ কোটি টাকা বাদ দিলে ৭০ কোটি টাকা হবে। তার উপর ৩।। কোটি টাকা ঋণ তুলে ২২১ কোটি টাকা হচ্ছে কেন্দ্রীয় সাহায্য। রাষ্ট্রের লক্ষ্য হচ্ছে জনসাধারণের ফুল এমপ্লয়মেণ্ট। যে সব দেশ সমস্ত কারখানা, জমি প্রভৃতি সরকারের হাতে যায়, সেখানে এমপ্লয়মেণ্টের কোন অসুবিধা নেই কিন্তু যেখানে সমস্ত জমি বা কারখানা সরকারের হাতে নেই, সেখানে আনএমপ্লয়মেণ্ট প্রবলেম বেড়ে যায়। গত বছর তিনটি কারখানা বাইরে গেছে, বাংলা দেশের মধ্যে নেই। শিল্পপতিদের কাছ থেকে ১০টি আবেদন পত্র পাওয়া গিয়েছিল তার মধ্যে দুটি মঞ্জুর হয়েছে এখান থেকে কারখানা নিয়ে যাবার জন্য। একটা গেছে মহারাষ্ট্রে আর একটা কেরালায়। এখন অনেকগুলি কারখানা বন্ধ রয়েছে। ওয়েষ্ট বেঙ্গল ফাইন্যানসিয়াল কর্পোরেশন ১৯৬৮ সালের তুলনায় ১৯৬৯-৭০ সালে সরকারী ঋণ লয় নাই। অনেকে অর্ধেক টাকা শোধ করেছে। ১৯৬৭-৬৮ সালে ৪০টি ইউনিয়ন ৭৫ লক্ষ দু হাজার টাকা ঋণ নিয়েছিল, ১৯৬৮-৬৯ সালে ৭টি ইউনিয়ন ১১৯ লক্ষ ৫ হাজার টাকা ঋণ নিয়েছিল। ওয়েষ্ট বেঙ্গল ফাইন্যানশিয়্যাল কর্পোরেশনের কাছ থেকে ব্যবসায়ীরা আরও বেশী ঋণ নিতে সাহস পাচ্ছে না, সেইজন্য ঋণের পরিমাণ ক্রমেই কমে যাচ্ছে। পুলিশ খাতে যত টাকাই খরচ হোক না কেন, পুলিশদের কাজ করার জন্য যদি তাদের খরচ না করি তাহলে ভাল ভাবে তাদের কাজকর্ম হবে না, দেশে গণ্ডগোল লেগেই থাকবে। আমরা দেখতে পাচ্ছি যে এ পর্যন্ত সি, পি, এম, ১০৯টি সংঘর্ষের মধ্যে গেছে, সি, পি, আই, ৪৯টি সংঘর্ষের মধ্যে গেছে, ফরওয়ার্ড ব্লক ১৬টি সংঘর্ষের মধ্যে গেছে।

[3-40—3-50 p.m.]

আর, এস, পির ১০টি, কংগ্রেসের ৯টি, এস, এস, পির দুটি সংঘর্ষের মধ্যে গেছে। আজ আমাদের ২ লক্ষ মিলিয়ান ফুড সর্টেজ। ১৯৬৮ সালের সিরিয়ালস এর অভাব গভর্ণমেণ্ট অফ ইণ্ডিয়া ১ লক্ষ ৩ মিলিয়ন মাত্র খাদ্য দিচ্ছেন। কাজেই বাকি খাদ্য বাংলাদেশকে পূরণ করতে হবে। ৮৫০ গ্রাম করে রাইস, আর গম ১৬৫০। বিহার, উড়িষ্যা প্রভৃতি জায়গায় সেখানকার পঞ্চবার্ষিকী পরিকল্পনা উপলক্ষে তারা যে টাকা পান গভর্ণমেণ্ট থেকে তাতে ১২৭১ টাকা উদ্বৃত্ত হয়। কিন্তু বাংলাকে যে টাকা দেওয়া হয় সেটা হচ্ছে ৩২০'৫১ এতে কুলায় না। আমাদের দেশে যিনি রাষ্ট্রপতি তিনি বলেছেন,—The masses of the people now think that poverty is unnecessary and that it can be ended by changing the political and economic systems. The gap between people's aspirations and development is growing. Unless changes are brought about in a democratic way transitions are painful and dangerous as anything may happen from frustration. Frustrated aspiration may be more

dangerous to existing patterns than speeding up of the pace for achieving democratic socialism. ফরোয়ার্ড ব্লক সেইজন্য প্রোগ্রাম দিয়েছেন নেতাজী যে কথা বলেছেন যে, রেভোলিউসান ছাড়া সোসালিজিম হবে না। আজকে আমরা যেভাবে সোসালিজিমের পথে যাবার চেষ্টা করছি, যেভাবে গ্রামে বা কারখানায়—যে নীতি আমরা নেবার চেষ্টা করছি ঠিক সেইভাবে ২০, ২৩ বৎসর ধরে সোসালিজিমের চেষ্টা হচ্ছে, তাতে হবে না যদি না আমরা বিপ্লবের পথে যাই। আজকে যে অবস্থা চলেছে সেটা ঠিক বিপ্লবের পথ নয়। জনসাধারণে জনসাধারণে মারামারি, কারখানায় কারখানায় মারামারি, যারা নিঃসহায় লোক তাদের মধ্যে গোলমাল মারামারি লাগিয়ে দিয়ে কোন মতে সমাজতন্ত্র হতে পারে না। আজকে পুলিশকে নিষ্ক্রীয় করে রাখা হয়েছে, পুলিশ একটা পার্টির ডাকে কাজ করে—না হলে কাজ করতে চায় না। একদল লোক পুলিশকে পিছনে রেখে বোমা, রিভলবার, বন্দুক ছুড়ছে আর অপর দলের লোক মার খাচ্ছে অসুবিধায় পড়ছে উনচেড হচ্ছে, এইভাবে পুলিশকে ব্যবহার করলে দেশের কল্যাণ হবে না। আমি মন্ত্রীমণ্ডলীর কাছে বিশেষভাবে আবেদন করছি ১৯৬৭ সালে যেমন যুক্তফ্রন্ট ছিল, তারা যেভাবে পুলিশকে ব্যবহার করেছেন সেইভাবে যেন পুলিশকে ব্যবহার করা হয়। কিন্তু পুলিশকে সেইভাবে ব্যবহার করার চেষ্টা হচ্ছে না। চারিদিকে যে আজকে মারামারি কাটাকাটি চলেছে এতে পুলিশ একটা পার্টির হয়ে কাজ করবে এটা হতে দেওয়া উচিত নয়। পুলিশ যাতে ঠিক মত কাজ করে সেটা মন্ত্রী মণ্ডলীর দেখা উচিত। চারিদিকে খুন, ডাকাতি, চুরি চলেছে, এইভাবে চললে যুক্তফ্রন্ট সরকারের উপর লোকের এখনও যা বিশ্বাস আছে যা মেদিনীপুর দেখিয়েছে সেটা নষ্ট হয়ে যাবে। আমাদের বন্ধুরা চিৎকার করছেন যুক্তফ্রন্ট গেল বলে কিন্তু যুক্তফ্রন্ট সরকার যাবে না। যদি আমাদের মধ্যে ইউনিটি থাকে তাহলে বড় লোকের যারা দালালি করেন তাঁদের হাতে কখনও ক্ষমতা যাবে না। দেশের লোক চাচ্ছে যুক্তফ্রন্ট সরকার থাকুক এবং নিজেরাই একটা মিটমাট করে এই অবস্থার অবসান ঘটাবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী আভা মাইতি** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, ১৯৭০-৭১ সালের যে বাজেট পেশ করেছেন সে বাজেট সম্পর্কে আমি কয়েকটি কথা এখানে উপস্থাপিত করতে চাই। সাধারণত বাজেট যখন উপস্থাপিত করা হয় তখন সারা দেশে বিশেষ করে সেই রাজ্যের মানুষের মনে অনেক আশা আকাঙ্খা থাকে, তারা ভাবেন সেই বাজেটের ভেতর দিয়ে তাঁদের আশা আকাঙ্খা ফুটে বেরবে। আমরা আজকে ১৯৭০-৭১ সালের যে বাজেট পেয়েছি তাকে যদি পুঙ্খানু-পুঙ্খরূপে দেখা যায় তাহলে দেখা যাবে আজকের দিনে পশ্চিমবাংলার মানুষের মনে যে আশা আকাঙ্খা তাকে রূপ দিতে এই বাজেট ব্যর্থ হয়েছে। বাংলাদেশের মানুষ চান যে এক বছরে প্রতি বছরের হিসাব নিকাশ একটা হবে যাতে সেই বছরের মধ্যে সেই রাজ্যের কি কাজ কর্ম হয়েছে, মানুষের খাওয়া পরা বাসস্থান যাতায়াতের সুব্যবস্থা, পড়াশুনার ব্যবস্থা এসব-এর কতটা অগ্রসর হয়েছে সেগুলি দেখতে চান। আমরা যদি ১৯৬৯-৭০ সালের হিসাব নিই তাহলে দেখবো যে এই ১ বছরের মধ্যে আমরা খুব বেশী অগ্রসর হতে পারেনি। বাংলাদেশের কথা ছেড়ে দিলেও আমি যে জেলা থেকে এসেছি সেই জেলা—মেদিনীপুর জেলার যদি খবর নিই তাহলে দেখা যাবে গত ১ বছরে ১ মাইলের মত রাস্তাও নূতন হয়নি। ঐ তথাকথিত সমালোচিত কংগ্রেস সরকারের আমলে যে রাস্তাঘাট হয়েছিল তার থেকে ১ ইঞ্চি রাস্তাও বাড়েনি এবং যেগুলি হয়েছিল সেগুলি আজ মেরামতের অভাবে অবহেলিত হয়ে পড়ে রয়েছে। এমনি করে যদি পশ্চিমবাংলার প্রতিটি জেলায় ঘুরে আসা যায় তাহলে দেখা যাবে কংগ্রেসের সময় হতে এরা ১-পাও এগোতে পারেন নি। আমি এজন্য এই কথা বলতে চাই এই বিচার যদি আজকে করা যায় তাহলে দেখা যাবে গত ১ বছরে এই পশ্চিমবাংলায় কি শিক্ষার ব্যাপারে, কি রাস্তাঘাটের ব্যাপারে, কি উৎপাদনের ব্যাপারে বিভিন্ন দিক থেকে যতটা অগ্রগতি হওয়া উচিত ছিল

ততটা অগ্রগতি হয়নি। আমরা দেখেছি গত বছর বাজেটে বিভিন্ন উন্নয়নমূলক খাতে যে অর্থ বরাদ্দ করা হয়েছিল সমস্ত অর্থ ব্যয় করতে তাঁরা ব্যর্থ হয়েছেন।

[3-50—4-00 p.m.]

আমি বাজে খাতে অর্থ বরাদ্দের কথা বলছি না। কিন্তু যদি শিক্ষা খাতে অর্থ বরাদ্দ থাকে, শিক্ষকের কল্যাণে যদি অর্থ ধরা থাকে, যদি শিক্ষার কল্যাণে অর্থ ধরা থাকে সে অর্থ যদি ব্যয় না হয় তাহলে নিশ্চয় একে জনকল্যাণমূলক বাজেট বলা যায় না। যদি ক্ষুদ্র কুটীরশিল্প খাতে বরাদ্দ অর্থ ব্যয় না হয় তাহলে নিশ্চয় একে জনকল্যাণমূলক বাজেট বলা যাবে না। আমি মাননীয় সদস্যদেব অনুধাবন করতে অনুরোধ করি যে ওই সমস্ত খাতে ধরা টাকা তাঁরা খরচ করতে পারবেন না। আমরা দেখতে পাই উৎপাদনের কথা বলা হচ্ছে। গত এক বছরে আপনারা দেখুন বিচার করে এই বাংলাদেশে যেসব পতিত জমি আছে বলে মনে করা হচ্ছে সেই পতিত জমি উদ্ধারের জন্য কত অর্থ বরাদ্দ করেছেন এবং কত জমি তারা উদ্ধার করতে পেরেছেন, কত জমিতে জলসেচ দিতে পেরেছেন এবং আগে যত জমিতে দেওয়া হত এখন সেটা পুরোপুরি দিতে পারছেন কিনা। এইসব পরিপ্রেক্ষিতে বিচার করলে বোঝা যাবে এই বাজেট সত্য সত্যই জনকল্যাণমূলক বাজেট কিনা। এছাড়া আমরা যদি দেখি তাহলে দেখবো এই পশ্চিমবাংলায় বন্যা হয়ে গিয়েছে ১৯৬৭ সালে, বন্যা হয়ে গিয়েছে ১৯৬৮ সালে সেই সময় সরকারের থেকে যেসব লোন দেওয়া হয়েছিল আজকে জুলুম করে সেই টাকা তোলার চেষ্টা হচ্ছে। একটু আগে যুক্তফ্রন্টের অন্যতম সদস্য শ্রীবিভূতি পাহাড়ী কাঁথি মহকুমার কথা বলেছেন। সমগ্র মেদিনীপুর, হাওড়া, হুগলী জেলায় বন্যা হয়েছিল। আজকে সেখানকার প্রতিনিধি যাঁরা আছেন তাঁরা সবাই জানেন আজকে সেখানে সারটিফিকেট জারী হচ্ছে। সেখানে লোন মকুব বা স্থগিত রাখা হয়নি। ওঁরা বলেছেন ওঁরা নাকি জনদরদী এবং জনকল্যাণের দিকে এগিয়ে চলেছেন। আমরা যদি এক বছরটা বিচার করে দেখি তাহলে দেখবো এক বছরে রাজ্যের আর্থিক পরিস্থিতি কোনক্রমেই এগিয়ে যায়নি। আমাদের এখানে বিভিন্ন বক্তা বলেছেন এখানে বেকার সমস্যা আছে। এতে কোন সন্দেহ নেই। যে কোন উন্নতশীল দেশে তা হবে। কিন্তু যখন সমালোচনা করেন কংগ্রেস আমলে অনেক বেকার হয়েছিল, আমি জিজ্ঞাসা করছি বেকার সংখ্যা যা ছিল তার থেকে কত বেড়েছে। হিসাব তাঁদের কাছ থেকে আছে, সেই হিসাবে দেখা যায় গত এক বছরে একজিসটিং বেকার যা ছিল তা ছাড়াও রেজিষ্ট্রী করা হয়েছে আরও ৫৫ হাজার। আর যারা রেজিষ্ট্রী হয় নি তাদের সংখ্যা কত তা জানি না। গত এক বছরে পশ্চিমবাংলায় কর্মসংস্থানের সুযোগ ২৩.৪ ভাগ কমেছে। কেন কমল? যুক্তফ্রন্ট যখন গদীনসিন হলেন তখন কি প্রতিশ্রুতি দিয়েছিলেন? এক বছরে সমস্ত প্রতিশ্রুতি রাখবেন এটা কোন বাতুলেও মনে করেনা। কিন্তু ষ্ট্যাটাসকো মেনটেন করবেন যে অবস্থায় পেয়েছিলেন অন্তত তার থেকে ডেটোরিয়েট করবে না, খারাপ হবে না, এটা তো লোকে আশা রাখে। কিন্তু আমরা দেখছি ষ্ট্যাটাসকো মেনটেন করতে পারেন নি, উত্তরোত্তর খারাপ হয়েছে, বেকার সংখ্যা বেড়েছে, কর্ম সংস্থানের সুযোগ কমে গিয়েছে এবং বাংলাদেশে জমি কম সেই জমির উপর আবার চাপ বৃদ্ধি পেয়েছে। পুলিশ খাতে যদি প্রয়োজন হয় নিশ্চয় ব্যয় বরাদ্দ করতে হবে এবং তারা তা করতে পারেন। কিন্তু পুলিশের যে কর্তব্য সেটা কি তাঁরা পালন করছেন? একটু আগে শ্রদ্ধেয় হেমন্ত বসু যেকথা বললেন সেটা দেখুন। তিনি বলেছেন, পুলিশ কি কাজকর্ম করছে? এই হাউসের কংগ্রেস দলের কথা ছাড়াও যুক্তফ্রন্টের দলের লোকেরা পুলিশের বিরুদ্ধে অভিযোগ করেছেন, কোন একটি বিশেষ দল ছাড়া। পুলিশের জন্য যে খরচ হয় সেটাতো শান্তিরক্ষার জন্য, অশান্তি দেশে সৃষ্টি করবে এবং পুলিশ নিষ্ক্রীয় হয়ে বসে থাকবে, এটা কি কথা? একটু আগে জনৈক ফরওয়ার্ড ব্লক সদস্য বললেন পাঁচ শত মহিলা এসেম্বলীর বাইরে এসেছেন নারকেলডাঙ্গা থেকে। কিসের জন্য ছেলেপুলে ছেড়ে

সংসারের কাজকর্ম ছেড়ে চলে এসেছেন বেলেঘাটা থেকে। তাঁরা এসেছেন এইজন্য যে যাতে শান্তি থাকে। পুলিশ যেন শান্তিরক্ষা করে। সেই মহিলারা পুলিশের উপর নির্ভরশীল না হয়ে এখানে নিজেরাই এসেছেন সেই এলাকার শান্তিরক্ষার জন্য।

শান্তিরক্ষা যাঁরা করবেন সেই সরকার কিম্বা পুলিশ আজ কি তাঁর কর্তব্য পালন করছেন? অথচ আজ সেই পুলিশের জন্য আমাদের বাজেটে ব্যয় বৃদ্ধি করা হয়েছে। পশ্চিমবাংলায় আজ প্রতিটি জিনিষের দাম যেভাবে বাড়ছে তার কোন রকম থরচ এই বাজেটের ভেতরে দেখবেন না যাতে এই দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ হতে পারে। প্রশ্নোত্তরের সময় মন্ত্রী প্রভাস রায় মহাশয় বলেছেন যে বিভিন্ন জিনিষের দাম বেড়ে যাচ্ছে আর কতকগুলি জিনিষের দাম বাড়েনি। কিন্তু যেগুলি দাম বেড়েছিল আজ ঠিক তাই আছে এবং অন্যান্য জিনিসের দাম বেড়েই চলেছে। মশলা, কাপড়, সরষের তেল, কেরোসিন তেল, ডালডা, বিস্কুট ইত্যাদি নিত্যপ্রয়োজনীয় জিনিষের দাম বেড়ে যাচ্ছে। এমন কি বাজারে কাঁচা বাজারের দাম—আলু যেটা প্রতি পরিবারে লাগে তার লাগে তার দামও বেড়ে যাচ্ছে। অথচ এই বাজেটের মধ্যে দ্রব্যমূল্য রোধ করার কোন ব্যবস্থা দেখছি না। তারপর বিভিন্ন বিভাগের কথা ছেড়ে দিয়ে শিক্ষা বিভাগ সম্পর্কে যে প্রতিশ্রুতি শিক্ষামন্ত্রী দিয়েছিলেন তা তিনি পালন করেন নি। অষ্টম শ্রেণী পর্য্যন্ত বালকবালিকাদের অবৈতনিক শিক্ষা দেওয়া হবে, কিন্তু এই বাজেটের মধ্যে সেসব কিছুই দেখলাম না। এ সবের দ্বারা দেখতে পাচ্ছি যে এই বাজেট জনকল্যাণের জন্য নয়। একটু আগে হেমন্তবাবু ঘাটতির কথা বলেছেন। মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতায় বলেছেন ৪০ কোটি কয়েক লক্ষ টাকা ঘাটতি হতে পারে। কিন্তু এই ঘাটতি পূরণের কোন পথ তিনি দেখান নি। এ বিষয়ে একটা মাত্র সনাতন পথ আছে যেটা তাঁরা বলেন সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকার। আর একটা পথ হচ্ছে তাঁরা অতিরিক্ত কর ধার্য্য করতে পারতেন। কেন্দ্রীয় সাহায্য দ্বারা তাঁরা ৪০ কোটি টাকা পূরণ করতে পারতেন। আর একটা পথ হচ্ছে থরচ না করা। কেন্দ্রীয় সাহায্য আমরা জানিনা কতটা আসবে। কেন্দ্রীয় সরকার যা সাহায্য দেন তা তাঁরা সবটা থরচ করতে পারেন না। এর উপর তাঁরা কতটা দেবেন তা একেবারে অনিশ্চিত। আজ যদি তাঁরা ৪০ কোটি ৫৭ লক্ষ টাকা থরচ না করেন তাহলে তাঁরা লোক ঠকাবার জন্য কতকগুলি ব্যয় ধার্য্য করেছেন। আর তাঁরা কি করতে পারতেন, না কর ধার্য্য করতে পারতেন। আমাদের এই তরফের সাত্তার সাহেব বলেছেন গত ১ বছরে তাঁরা হাউসকে বাদ দিয়ে tractor, সার, Silk কংগ্রেসের সময় এই সবের উপর কর ছিলনা—এর উপর তাঁরা কর ধার্য্য করেছেন। এইভাবে তাঁরা কিছু ঘাটতি পূরণের চেষ্টা করছেন। তাঁদের মনোভাব যদি পরিচ্ছন্ন হোত তাহলে তাঁরা সেই ব্যবস্থাও এর মধ্যে রাখতেন। কিন্তু জনসাধারণের সমালোচনার ভয়ে সেদিক থেকে তাঁরা সরে গেছেন এবং লোককে ঠকাবার জন্য ভবিষ্যতে লোকের উপর চাপাবার জন্য এই রাস্তা এড়িয়ে গেছেন।

[4-00—4-10 p.m]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য প্রায় শেষ হয়ে গিয়েছে, আমি শেষ করে দিচ্ছি। আর একটা জিনিসের প্রতি আমি দৃষ্টি দিতে বলছি। আমি লক্ষ্য করে দেখেছি যে যুক্তফ্রন্টের ১৪টি দল এই ১৪টি দলের নানা সুর ফুটে বেরুচ্ছে, বেরুতে পারে। আমাদের একটু আগে মাননীয় হেমন্তবাবু বলে গেলেন যে লোকসান ত হবেই। তার আগে আমাদের সাত্তার সাহেব তিনি লোকসান কত কত কোন কোন থাতে হয়েছে সরকারের নিজস্ব ব্যবসাগুলিতে সেগুলি দেখালেন, তার জবাবে মাননীয় হেমন্তবাবু বললেন যে লোকসান ত হতেই পারে এবং তার কতকগুলি কারণ দেখালেন। কংগ্রেসের আমলেও লোকসান হতো, হোত নিশ্চয়ই পুরানো বাজেট খুললেই দেখা যাবে। কিন্তু আমরা আশা করেছিলাম যে এঁদের আমলে লোকসান হবে না। কেন হবে না? না, এই জায়গাগুলিতে, এই প্রতিষ্ঠানগুলি যাঁরা চালান সাধারণভাবে কর্মচারীরাই চালান। কারণ সরকারী ব্যবসা কর্মচারীদের

দ্বারাই পরিচালিত হয় এবং এই কর্মচারীরা কোন সময়েই কংগ্রেস সরকারের সঙ্গে ঠিকভাবে সহযোগিতা করেনি। তাঁরা বেশীর ভাগ সময়েই যে সরকার ছিল তা'র অপোজিশন দলের সঙ্গেই ছিলেন। তাঁদের ইউনিয়নই সেখানে ছিল, আমরা আশা করেছিলাম এখন যখন তাঁরা সেই সরকারের সঙ্গে অংগীভূত হয়ে গিয়েছেন বলেই আমরা মনে করি, আমরা আশা করেছিলাম যে তাঁরা আরো বেশী দায়িত্বশীল হবেন, আরো বেশী ভাল করে কাজ করবেন যাতে তাঁদের সরকারকে ক্রেডিট দিতে পারেন যেগুলিতে লোকসান হচ্ছে। এই সরকারী কর্মচারীদের দায়িত্বশীল করার দায়িত্ব এই সরকারের রয়েছে। তাঁরা এক সময় যখন অপোজিশনে ছিলেন, বিরোধী দলে ছিলেন তখন তাঁদের দায়িত্ব যাতে পালন না করা হয় সেই শিক্ষা সেদিন তাঁরা দিয়েছিলেন। আজকে সেটা তাঁদের ঘাড়ে বুমারাং হয়ে এসেছে। আমি তাই আজকে তাঁদের সাবধান করে দিতে চাই যে এখন তাঁদের আপনারা সামলান যাতে তাঁরা উৎপাদনশীল কাজে তাঁদের যে দায়িত্ব সেই দায়িত্ব পুরাপুরি পালন করতে পারে। আর একটি জিনিষ আমরা দেখছি এই পশ্চিমবাংলায় যুক্তফ্রন্টের আমলে, আমরা রোজ দেখছি যে খুব বড় বড় মিছিল আসছে বিভিন্ন দলের। এমন কি সেদিন রাম চ্যাটার্জী মহাশয় একটি বিরাট দল নিয়ে এসে ঘিরে ফেললেন, লাঠি, তরোয়াল, সড়কী ইত্যাদি নিয়ে ঘিরে ফেললেন। আরো বড় বড় মিটিং ময়দানে হচ্ছে, অনেক চাঁদা তুলছেন। আমরা দেখেছি কল কারখানায়, গৃহস্থ বাড়ীতে, মাঠের ধান তুলতে গিয়ে, সর্বত্র, এমন কি সকাল বেলায় যাঁরা বাজার করতে যান তাঁরা আজকে এই চাঁদা দেওয়ার হাত থেকে রেহাই পান না। কি দল? না, যুক্তফ্রন্টের অমুক শরিক দল, কোন দল তোমরা, না যুক্তফ্রন্টের অমুক শরিক দল। এই চাঁদার জন্য সাধারণ মানুষ যারা তারা প্রায় যাওয়ার দাখিল হয়েছে। তাই আমি সেইজন্য প্রস্তাব করবো সর্বশেষে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে যে এই বাজেটের মধ্যে এই ১৪টি দলের জন্য কিছু কিছু বরাদ্দ করে রাখুন যাতে করে এই বাজেটের ভিতর থেকেই তারা তা পাবে এবং প্রতিদিন আমাদের দেশের মানুষ যাতে না তাদের দ্বারা তিতিবিরক্ত হন, তাদের হাত থেকে রেহাই পায়। এই কথা বলে এই বাজেটের আমি পূর্ণ বিরোধিতা করছি, এটা একটা লোক ঠকান বাজেট, এটা একটা জনকল্যাণ বিরোধী বাজেট, এই বাজেটের আমি তীব্র বিরোধিতা করছি।

**শ্রীগোপাল বসুঃ** মিঃ স্পীকার, স্যার, আমি একটু আগে মাননীয় সাত্তার সাহেবের বক্তৃতা শুনলাম এবং শ্রীমতী আভা মাইতির বাঁশীও শুনলাম এবং এর আগে অবশ্য তরুণ বাবুর সারেংগীও শুনেছি। আমি শুধু তাঁদের একথা জিজ্ঞাসা করছি যে জনকল্যাণ জনকল্যাণ জনকল্যাণ বলে একটা ঘাটতি বাজেট যা হয়েছে তাতে নাকি দেশের সর্বনাশ হয়ে গেল। যদি সর্বনাশই হয়ে গেল তাহলে কংগ্রেস এই ২২ বছরে কয়টি সারপ্লাস বাজেট এনেছিলেন? এবং ওঁদের আমলে যদি জনকল্যাণের জন্যই বাজেট হয়ে থাকে তাহলে আজকে আমরা এইদিকে এবং ওঁরা ঐদিকে গেলেন কি করে? এত জনকল্যাণ ত করেছেন। কাজেই ওঁরা জনকল্যাণ করেছেন যে ধরণের যুক্তফ্রন্ট সেই ধরণের জনকল্যাণ করতে চায় না। ওঁরা জনকল্যাণ করেছেন তাতে বড় লোক আরো বড় হয়েছে গরীবকে মেরে।

অন্যান্য রকমের প্রত্যক্ষ ও অপ্রত্যক্ষ ট্যাক্স বসিয়ে সাধারণ মানুষকে তারা মারছে। আমরা এই বাজেটকে বলি না যে আইডিয়াল বাজেট। এই বাজেট আইডিয়াল বাজেট নয়। একটা ধনতান্ত্রিক কাঠামোর মধ্যে কোন বাজেট আইডিয়াল হওয়া সম্ভব নয়। কিন্তু তার মধ্যে থেকে সীমিত সঙ্গতির মধ্যে যতটুকু ভাল করা যায় তার চেষ্টাই আমাদের দেখতে হবে। সেদিক থেকে আমরা দেখি ঘাটতি আমাদের আছে। গতবার এবং এই বছর মিলিয়ে ৪০ কোটী ঘাটতি টাকা আমাদের হবে এটা ঠিক। কিন্তু এর জন্যে আমরা নতুন ট্যাক্স বসাইনি। ওরা রেলের বাজেট করলেন ফাপানো বাজেট সারপ্লাস বাজেট দেখিয়ে সাধারণ প্যাসেঞ্জারকে মারলেন। খুব জনকল্যাণ ওঁরা করলেন—একথা

বোঝেন না এরকম জনকল্যাণ মানুষ চায় না। দুঃখের কথা ওঁরা ওদের নিজেদের দিকে তাকিয়ে কথা বলেন না। ( আপনাকে আর জ্ঞান দিতে হবে না—এ ভয়েস ফর্ম দি কংগ্রেস বেঞ্চ ) আমাকে জ্ঞান দিতেই হবে। আপনাদের জ্ঞান ছিল না বলেই আপনারা এদিক থেকে ঐদিকে আর আমাদের জ্ঞান ছিল বলে আমরা এদিকে এসেছি। এবং এখন যা করছেন সেই অজ্ঞান তিমিরে সেই শলাকা দিয়ে সাধারণ মানুষ আপনাদের ছাড়বে না। এখন আমি বলি ঘাটতি আমাদের আছে—আমি জিজ্ঞাসা করি আমাদের যে এত উদ্বাস্তু এসেছে তার জন্য যে টাকা খরচা হয়—কেউ কেউ আমাদের মধ্যে বলছেন কেন্দ্র দেবে। টাকা কেন্দ্র কেন দেবেনা, বলতে পারেন দেবে না কেন? উদ্বাস্তু যারা আসছে বাংলাদেশ কেন টাকা দেবে তার দায়িত্ব কেন্দ্রীয় সরকার নেবেনা কেন? সেদিন এখানে মাইশোর থেকে এ্যাসটিমেট কমিটির সদস্যরা এসেছিল তাদের কাছে বলছিলাম যে যখন পশ্চিমবঙ্গের সঙ্গে পূর্ব পাকিস্তানের সঙ্গে বিরোধ লাগে তখন পাকিস্তান থেকে রিফিউজিরা এসে পশ্চিমবঙ্গের সমস্যাকে বাড়িয়ে দেয়। তারা বললেন ওখানে এখনও হিন্দু আছে নাকি? তাজ্জব ব্যাপার এটাও তারা জানেন না। ওখানে উদ্বাস্তুরা আছেন এবং প্রতি মূহুর্তে আমাদের এখানে ইনফ্লাক্স হচ্ছে একথা ভারতবর্ষের অন্যান্য অধিবাসীরা জানে না। যদিও আমাদের এখান থেকেও প্রচারের কোন ব্যবস্থা এখন পর্যন্ত হয় নি। আমাদের আরও দাবী সোচ্চার করা দরকার কেন তারা টাকা দেবে না। তারপর ধরুন এই কলকাতা সহরে এবং বিভিন্ন সহরে কত ইনকাম ট্যাক্স এবং বিভিন্ন ধরনের সেণ্ট্রাল ট্যাক্স আদায় করে তারা দিল্লী নিয়ে যায়, কেন এখানকার দায়িত্ব তারা নেবে না। আজ কলকাতার পোর্ট থেকে এবং বিভিন্ন জায়গা থেকে যে ট্যাক্স তারা নেন সেই ট্যাক্সের থেকে কেন একটা বিশেষ অংশ আমাদের দেবেন না। তারপর আর একটা বলছি আমাদের এখানকার পাট থেকে যে বৈদেশিক মুদ্রা আনা হয় সারা ভারতবর্ষ তা ভোগ করে। তার জন্য বাংলাদেশ একটা বিশেষ অংশ কেন পাবে না এবং ন্যায্য পাওনা কেন আমরা আদায় করব না? বাংলাদেশ ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী টাকা কেন্দ্রকে দেয় কিন্তু দুঃখের বিষয় বাংলাদেশকে দেয়া হয় সবচেয়ে কম টাকা। এই অন্যায় বৈষম্যমূলক আচরণ কেন? সিদ্ধার্থবাবু বলেছেন ইন্দিরা গান্ধী আপনাদের টাকা দেবেন। ইন্দিরা গান্ধীকে দেখছি, তাঁর বাবাকেও দেখেছি। ডঃ রায়ের সঙ্গে কি আমরা একসঙ্গে প্রস্তাব নিইনি যে কেন্দ্রীয় সরকারের এই বরাবরের অবিচারের বিরুদ্ধে সংঘবদ্ধ হয়ে লড়াই করতে হবে এবং এই টাকা আদায় করতে হবে। এই বৈষম্যমূলক আচরণের বিরুদ্ধে তখন আপনারা সোচ্চার দাবী তোলেন নি আমাদের সঙ্গে সংগ্রামে নামেননি এবং কেন্দ্রের সঙ্গে টানাটানি করেন নি এবং কেন্দ্রের কাছ থেকে টাকা আদায় করবার দাবী আপনারা সোচ্চার করে তোলেন নি। এখন আমরা বলছি কেন্দ্রের সঙ্গে লড়তে হবে, তখন আপনারা বাধা দিচ্ছেন, এই কি আপনাদের দেশপ্রেম, এই কি আপনাদের বাংলাদেশের উপর দরদ। লজ্জা ও করে না এই কথা বলতে?

[4-10 - 4-20 p.m ]

আমরা বলি আমাদের Constitution যে সংবিধান আছে, তাতে বাংলাদেশের পক্ষেই শুধু নয়—যে কোন একটি ষ্টেটের পক্ষে তার বাইরে গিয়ে কিছু করা মুস্কিল। অনেক ক্ষমতা আছে সেগুলো ষ্টেটের পাওয়া দরকার, কিন্তু তা নাই। যেমন ধরুন অনেক legislative power নাই, এই বিধানসভার নাই, অনেক financial powerও নাই, Executive powerও নাই। অনেকক্ষেত্রে ষ্টেট্ গভর্ণমেণ্ট যখন কাজ করতে চান, কেন্দ্রের সঙ্গে পাল্লা দেবার কথা ভাবেন। যখন দুর্নীতি মুক্ত করতে অগ্রসর হন, তখন দেখেন তাদের কোন শক্তি নাই। আমাদের ঢাল নেই, তরোয়াল নেই, একেবারে ঠুটো জগন্নাথ। আরো ক্ষমতা পাওয়ার সংগ্রামকে যেমন জোরদার করতে হবে,

তেমনি আরো ক্ষমতা পাওয়ার দাবীকে সোচ্চার করতে হবে না? আমরা যখন বিরোধীদলে ছিলাম, আমরা তখন কংগ্রেসকে বলেছিলাম—আমরাও তোমাদের পেছনে আছি—আসুন একসঙ্গে প্রস্তাব পাশ করে কেন্দ্রের কাছ থেকে আমাদের রাজ্যের জন্য ক্ষমতা ও অধিকার আদায়ের সংগ্রাম জারি করুন। আমরা এই দাবী আদায়ের সংগ্রামে আপনাদের সঙ্গে সহযোগিতা করবো। কই, তখন তো আপনাদের কাছ থেকে কোন সাড়া আসে নাই? এখন সেই সাড়া তো আপনাদের কাছ থেকে পাওয়া উচিত। আবার যখন bartering হয়—ইন্দিরা গান্ধী, ইন্দিরা গান্ধী বলে, তাঁরা বুকে হাত দিয়ে বলুন তো—এই সম্পর্কে কি বাংলাদেশের মানুষকে একসঙ্গে রুখে দাঁড়ানো উচিত নয়? আমরা বলি কতকগুলি বড় বড় concern—monopoly concern যা আছে, তারা আমাদের কাছ থেকে মুনাফা অর্জন করে অন্যত্র পাঠিয়ে দেয়। এমন কি কখনো কখনো তারা ইচ্ছা করলে তাদের কারখানা তুলেও নিতে পারে। আমরাতো তাদের আটকাতে পারি না। অন্ততঃ সেই আটকাবার ক্ষমতা ষ্টেটের থাকা উচিত নয় কি? সে ক্ষমতা তো নাই-ই, বরং তাদের আটকাবার পথে অন্তরায় থাকবে, বাধানিষেধ থাকবে? আমাদের সেই ক্ষমতা থাকা উচিত যাতে তারা তাদের কারখানাদি অন্যত্র ইচ্ছামত সরিয়ে না নিয়ে যেতে পারে। যেমন ধরুন জয়া ইন্‌জিনিয়ারিং অথবা আই-আই-এস্কো, অথবা Calcutta Electric Supply, অথবা হিন্দ্ মোটরস্, অথবা ডানলপ্—এই সমস্ত কারখানার মুনাফার উপর আমরা কণ্ট্রোল করতে পারিনা? বর্তমানে তা আমরা পারিনা। আমাদের বাংলাদেশের মন্ত্রীসভাকে এবিষয়ে এতকাল জেনে শুনেও চুপ করে থাকতে হয়েছে, স্তব্ধ হয়ে থাকতে হয়েছে। এবং এখনো যখন তাঁরা তা বলেন, আমরা অসহায়ের মত ফ্যাল্ ফ্যাল করে তাকিয়ে থাকি মাত্র। নিশ্চয়ই এই অধিকারের জন্য আমাদের লড়াই করতে হবে। কিন্তু একথা যখন বলি, তখন শুধু ষ্টেট্ গভর্ণমেণ্টে হবে না, আমাদের পক্ষ থেকেও কিছু করতে হবে। আজ চারিদিকে বিভিন্ন সহর গড়ে উঠছে, বাজেটে অবশ্য সে জিনিষ নাই বলে বলছি, সেই সহরেও বিভিন্ন রকম আয় হচ্ছে। Sales tax-এর মধ্য দিয়ে আয় হচ্ছে, নূতন নূতন সিনেমা হচ্ছে সেখান থেকে amusement tax এর মারফতও সরকারের আয় হচ্ছে। Motor Vehicles tax থেকেও আয় হচ্ছে, বিভিন্ন উৎস থেকে আমাদের আয় হচ্ছে। সেই আয় সব State গভর্ণমেণ্ট পেয়ে থাকেন। অথচ মিউনিসিপ্যালিটি সম্বন্ধে সরকার একেবারে উদাসীন। তারা এ ব্যাপারে ঠুটো জগন্নাথ। তাদের কর্মচারীদের মাইনে ইত্যাদি দিতে গিয়ে আর কিছু অবশিষ্ট থাকেনা, এটা ষ্টেট্ গভর্ণমেণ্টের দেখা উচিত। আমরা যেমন কেন্দ্রের কাছে টাকা চাই, তেমনি Local Self-Governmentএর পরিচালকরাও আমাদের ষ্টেট্ গভর্ণমেণ্টের কাছে টাকা চাইবেন। তাঁদের দাবীও সরকারকে পুরণ করতে হবে। তাদের নানারকম development work-এর জন্য টাকা সরকারকে দিতে হবে। তাদের প্রাপ্যও আমাদের স্বীকার করে নিতে হবে। শুধু আমরা নেব, তাদের দেব না? নেব যেমন, দেবও তেমন। এই Local Self-Government ব্রিটিশ আমলেও যেমন ছিল কংগ্রেস আমলেও তেমনি ছিল। এখন যুক্তফ্রণ্ট সরকারের আমলে Local Self-Government-এর প্রতি পূর্ব্বেকার দৃষ্টিভঙ্গীও পাল্টাতে হবে। তাদেরও কাজের অধিকার দিতে হবে, সেই স্বাধিকার বোধও তাদের আনতে হবে। তা না হলে আমরা আমাদের কর্তব্য পালন করতে পারবো না।

তারপর এই যে আমাদের যুক্তফ্রণ্ট সরকার হয়েছে—মানুষের অনেক আশা। যুক্তফ্রণ্ট সরকার কি করে এসেছে। একটা আন্দোলনের তরঙ্গশীর্ষে এসেছে। এই যুক্তফ্রণ্ট সরকারকে যদি বাঁচাতে হয়, বাঁচতে হয়, বৃদ্ধি পেতে হয়, প্রসার লাভ করতে হয়, তাহলে সেই সংগ্রামের মধ্য দিয়েই তার বৃদ্ধি ও প্রসার লাভ ঘটবে। তাছাড়া অন্য কোন পথ তার সামনে নাই। আমরা এতদিন কাদের বিরুদ্ধে লড়েছি? কায়েমীস্বার্থের বিরুদ্ধে লড়েছি। ঐ কংগ্রেস ছিল সেই কায়েমী স্বার্থের প্রতীক। ঐ কংগ্রেস ছিল তাদের Organisational leader, ঐ কংগ্রেস ছিল তাদের political leader।

তাদের বিরুদ্ধে আমরা একসঙ্গে লড়েছি। সেই লড়াইয়ের ফলে তারা আজ দারুন এক অর্থনৈতিক সংকটের চাপে ছিন্ন ভিন্ন হয়ে গেছে। আজ আর কংগ্রেস লামনের সারিতে নাই।

কিন্তু সেখানে আমাদের কাকে আঘাত করতে হবে, আমরা কংগ্রেসকে আঘাত করতে চেয়েছি, আমরা একটা নূতন দেশ গড়তে চেয়েছি, নূতন অর্থনীতি গড়তে চেয়েছি, নূতন প্রাণ সঞ্চার করতে চেয়েছি বাংলাদেশের মানুষের মধ্যে। সেটা কি করে হবে—কায়েমী স্বার্থকে আঘাত করলে হবে। বাধা ছিল কংগ্রেস—কংগ্রেস কি করেছে, কংগ্রেস সমস্ত শাসনযন্ত্রকে নিয়ে আঘাত করেছে গণতান্ত্রিক আন্দোলনের উপর। কিন্তু আজ আর কংগ্রেস নেই, আঘাত কাকে করতে হবে—নূতন বাংলা গড়তে গেলে আঘাত করতে হবে কায়েমীস্বার্থকে, মহাজন, জোতদার, জমিদার, চোরাকারবারী, মিল মালিক, বড় বড় পুঁজিপতি দেশী বিদেশী তাদের আঘাত করতে হবে এবং সেই আঘাতের জন্য প্রস্তুত হতে হবে এবং সেই আঘাত করতে গেলে সেইরকম আন্দোলন গড়ে তুলতে হবে এবং সেটাই হচ্ছে যুক্তফ্রন্ট-এর কাছে সবচেয়ে বড় কথা। সেটা যদি না করতে পারি তাহলে আমরা মুখে যতই বলি না কেন ইট ইজ এ্যান অর্গান অব ষ্ট্রাগল তাতে কিছুই ফল হবে না। রণক্ষেত্রে আমাদের নার্ভ ঠিক করতে হবে, শত্রুকে আঘাত করতে হবে, কায়েমীস্বার্থকে আঘাত করতে হবে এবং সেই আঘাতের মুখে হাত কাঁপলে চলবে না, মন চঞ্চল হলে চলবে না—ধীরস্থিরভাবে কায়েমীস্বার্থকে আঘাত করতে হবে। রণক্ষেত্রে চাঞ্চল্যের কোন স্থান নেই। কাজেই সেই সংগ্রাম যখন সুরু হবে তখন যুক্তফ্রন্টের সমস্ত দলকে ঐক্যবদ্ধভাবে সেই রণে এগিয়ে যেতে হবে, আঘাত দিতে হবে জোতদার জমিদারদের। যদি আমরা কেউ তা না পারি তাহলে মানুষ এগিয়ে যাবে, যদি আমরা লক্ষ্যভ্রষ্ট হই, পা আমাদের কাঁপে, কোমরে যদি সেই শক্তি না থাকে তাহলে পিছিয়ে পড়তে হবে। ঐ যুধিষ্ঠিরের স্বর্গারোহণের মত এক এক করে সব পড়ে যেতে হবে। কিন্তু ন্যায়ের পথে, ঐক্যের পথে সাধারণ মানুষ এগিয়ে চলবে লক্ষ্য স্থির রেখে। আমরা বিভিন্ন দল তাতে পিছিয়ে পড়তে পারি, কর্তব্যচ্যুত হতে পারি কিন্তু সাধারণ সংগ্রামী মানুষ, শ্রমিক, কৃষক তারা পিছিয়ে পড়বে না। নেতৃত্বকে ঠেলে ফেলে দিয়ে তারা এগিয়ে চলে যাবে। কাজেই আজকে আমাদের সত্যিকারের শ্রমিক দরদী, কৃষক দরদী, সাধারণ মানুষ দরদী যারা তাদের নেতৃত্ব গড়ে তুলতে হবে এবং সেইজন্য নিজেদের মধ্যে যে খেয়োখেয়ী সেটা একটু বুঝে করতে হবে। শ্রদ্ধেয় হেমন্তদা ওখান থেকে বললেন যতবার সংঘর্ষ হয়েছে সবেতেই মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি জড়িত। আমি তাঁর সঙ্গে একমত নই কিন্তু যদি ধরেও নিই যে হেমন্তদার বক্তব্য সঠিক তাহলে হিসাবটা কি হবে—উনি পুলিশ সম্পর্কে বলেছেন—হিসাবটা কি, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি যত সংঘর্ষে লিপ্ত অন্য দলগুলিকে একত্রে যোগ করলে তার চেয়ে বেশী হবে। তাই যদি হয় তাহলে পুলিশ কি শুধু মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির কথায় চলেছে, একতরফা তো হয় নি। কালকে লক্ষীবাবু বলেছেন মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির কত লোক মারা গেছেন, আমি ইতিহাস বলে দিতে পারি ঘটনার। আর পুলিশের নিষ্ক্রীয়তা সম্বন্ধে যে কথা বলেছেন, সেই সুযোগ তো ওঁরাও ভোগ করেছেন। আমি আগেই বলেছি যদিও আমি হেমন্তদার কথার সঙ্গে একমত নই কিন্তু তবুও তাঁর তথ্য থেকে হিসাব করলে এই জিনিস বেরিয়ে পড়ে। কাজেই তাঁর এই যুক্তি টেকে না। আমরা কি চেয়েছি, যুক্তফ্রন্ট কি চেয়েছে—আমরা চেয়েছি নূতন বাংলা গড়তে কিন্তু তার প্রধান উপাদান কি, কর্তব্য কি। প্রধান কর্তব্য হচ্ছে সাধারণ মানুষের জীবন ধারণের, তাদের আর্থিক অভাব অনটনের কিছুটা সুরাহা করে দিতে হবে এবং তার জন্য প্রধান কাজ হবে গ্রামের কৃষক যারা আমাদের দেশের শতকরা ৭৫ ভাগ লোক তাদের জীবন ধারার পরিবর্তন করতে হবে, যে ভূমিহীন নিঃস্ব কৃষক তার হাতে জমি তুলে দিতে হবে যাতে সে বৌ, বেটা নিয়ে নিজের হাতে কোদাল কুপিয়ে তার এক বিঘা দু বিঘা জমিতে ফসল ফলাতে পারে।

[4-20—4-30 p.m.]

বাংলাদেশ প্রাচুর্য্যে ভরে উঠবে। তাই আমরা বলেছি কৃষকের হাতে জমি দাও এবং কৃষকের স্বার্থে ভূমি সংস্কারের ব্যবস্থা কর। কাজেই তা যদি করা যায় কৃষকদের হাতে যদি প্রাচুর্য্য আসে, কৃষকদের যদি কেনবার ক্ষমতা আসে তাহলে কি হবে—সে আরো বেশী শিল্পজাত দ্রব্য, জিনিস কিনবে। তার ফলে যে চাহিদা বাড়বে তাতে করে দেশে আরো শিল্প প্রতিষ্ঠা হবে, তত বেশী শিল্প বিকাশ হবে এবং তত বেশী বেকার সেখানে কাজ পাবে। কাজেই কৃষকের হাতে জমি তুলে দেওয়ার সঙ্গে বেকারের কাজ, শিল্পোন্নয়নের বিকাশ ইত্যাদি সমস্ত জিনিস নির্ভর করছে। কাজেই যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমরা এটা বলি জাগরণ—সুতরাং কৃষকের হাতে প্রথমে জমি দাও, ভূমি সংস্কার করে ঐ সামন্ততন্ত্রের অবসান কর। এটা যদি আমরা করতে পারি তাহলে বাংলাদেশে একটা বুনিয়াদী জিনিস হবে এবং সেটা করতে পারলে বাংলাদেশ নূতন জীবন পাবে, আবার উদ্জীবিত হয়ে উঠবে বাংলাদেশের সমস্ত জনগণ। কাজেই সেই সোনার কাঠিটি আমরা বাংলাদেশের বুকে বুলিয়ে দিতে চাই। আর সেই জমি নেওয়ার জন্য আমরা পুরানো ৯ লক্ষ বিঘা চোরাই জমি উদ্ধার করেছি এবং তাতে যে ফসল ফলেছে সেই ফসল আজকে গরীব কৃষকের ঘরে গেছে, বাংলাদেশের কৃষকের ঘরে ঘরে চলে গেছে, চোরাবাজারে সে খাদ্য যায় নি। ধানের দাম, চালের দাম সেইজন্য বাড়তে পারে নি এবং তাদের সেই যে অর্থ, চাষীর যে অর্থ সেই অর্থ, কামার, কুমার, জেলে, তাঁতি ও সেখানকার মুদি ইত্যাদি সকলে মিলে ভোগ করছে। কাজেই এটা একটা অন্তবর্তীকালীন ব্যবস্থা হয়েছে, এখন আমরা ফ্যামিলি সিলিং করতে পারি নি। ফ্যামিলি সিলিং এর কথা এখানে হয়েছে। ফ্যামিলি সিলিং যদি আমরা করি তাহলে আরো মেরে দেওয়া জমি বাড়বে এবং সেগুলিকে আমাদের উদ্ধার করতে হবে। তারই জন্য আজকে এই প্রচেষ্টা, ঐক্যবদ্ধ আন্দোলন এবং সে আন্দোলন যদি আমরা না করতে পারি তাহলে সে জমি উদ্ধার করা যাবে না। কারণ সে জমিগুলি আছে ঐখানে। কাজেই আজকে সে কাজ আমাদের করতে হবে। আজকে শ্রমিকরা বিশেষ কিছু পায় নি, যতটুকু পেয়েছে সেটা ইন্টারিম অন্তবর্তীকালীন ব্যবস্থা হিসাবে পেয়েছে। ইঞ্জিনিয়ারিং ওয়ার্কার্স, জুট মিল ওয়ার্কার্স, প্লানটেসান ওয়ার্কার্স, কটন টেক্সটাইল ওয়ার্কার্স তারা যা পেয়েছে এখন তাদের মূল দাবী পূরণ হয়নি, শুধু অন্তবর্তীকালীন কিছু পেয়েছে এবং তারা যা পেয়েছে সেটা তো তাদের ঘরে রাখেনি, সমস্ত দেশের মধ্যে সেটা ছড়িয়ে পড়েছে এবং সেটা ব্লাক মানি অব দি এ্যাচিভমেন্টস অব দি ওয়ার্কার্স হয় নি। কংগ্রেস ২২ বছর ধরে যা করেছে, যে সম্পদ উৎপাদন হয়েছে সেটা কার ঘরে গেছে, সেটা কারা পেয়েছে? সেটা ঐ ব্লাকমার্কেটীয়ারসদের ঘরে গেছে এবং তা দিয়ে চোরাকারবার হয়েছে, দেশের সম্পদ লুঠপাট হয়েছে, কৃষককে আরো গভীর অতলে নিক্ষেপ করেছে। কাজেই এতো শুধু মাত্র মালিকদের বিরুদ্ধে সংগ্রাম, জোতদার, জমিদার ও চোরাকারবারীদের বিরুদ্ধে কৃষকদের সংগ্রাম। এই সংগ্রাম সবেমাত্র সুরু হয়েছে। কাজেই এই শুরুতেই বিচলিত হলে চলবে কেন? কাজেই আজকে আমাদের একটু ভেবে দেখতে হবে যে এই সংগ্রাম যখন আমাদের সুরু হয়েছে তখন যুক্তফ্রন্ট সরকারের এখন প্রয়োজন আছে। যুক্তফ্রন্ট যদি আজ না থাকে তাহলে কি হবে—শ্রমিক এবং কৃষকদের এই ১ বছরে যা কিছু হয়েছে, তারা যা জয় করেছে সেই জয়ের উপর প্রথম আঘাত আসবে। সুতরাং সেই সংগ্রামলব্ধ জয় করাই তো যুক্তফ্রন্ট সরকারের কাজ, তাই যুক্তফ্রন্ট সরকারকে আরো বেঁচে থাকতে হবে।

এখন আমাদের শ্রমিকদের এইটুকু যে জয় এই জয়কে কি করে নষ্ট করা যায় তার জন্য হয়েছে ষড়যন্ত্র, পুঁজিপতিরা নানান ষড়যন্ত্র করছে, টেক্সটাইল মিলের মালিকরা নানান ষড়যন্ত্র করছে। এটা ঠিক যে যদি কোন সুতাকলের মালিক তাদের যদি সত্যিই অর্থের অভাব থাকে তাহলে তাদের সরকারের পক্ষ থেকে সাহায্য দিতে হবে। কিন্তু যদি সে বাহনা করে তাহলে সেটাকে টেক ওভার করতে হবে।

কিন্তু তার জন্য দিল্লীর অনুমতির প্রয়োজন লাগে। কাজেই এখানে যুক্তফ্রন্টের সুনির্দিষ্ট নীতি থাকা উচিত যে যেমন বম্বেতে কটন টেক্সটাইল কর্পোরেশন করেছেন—করে সিক মিল, রিয়েলি যারা সিক, বোনাফাইডি যাদের আছে সেই সমস্ত সিক মিল সরকার আবার পরিচালনা করছেন। আমাদের এখানে কেন সেটা হবে না? যুক্তফ্রন্টের পক্ষ থেকে ডিক্লেয়ারেসান হওয়া উচিত যে কটন টেক্সটাইলে টেক্সটাইল কর্পোরেশন করবো। যে মালিকরা বদমাইস, যারা মিলকে অচল করে দেবার ষড়যন্ত্র করছেন, করে শ্রমিকদের বেকার করতে চাইছেন সেই কারখানাকে কর্পোরেশনের মাধ্যমে পরিচালনা করবো। স্যার, ওদিক থেকে একজন বলেছেন যে. সরকারী সংস্থাগুলি লোকসান দেয়। লোকসান দেওয়া তো কংগ্রেসের ইতিহাস, এটা আজ নতুন নয়। একটা চোরের রাজত্ব তাঁরা সৃষ্টি করেছেন, কায়েমী স্বার্থের রাজত্ব তাঁরা সৃষ্টি করেছেন, সেটাকে আজকে আঘাত করতে হবে। এডুকেসানের কথা অনেকে বলেছেন। সেখানে তো ছিল চোরের রাজত্ব প্রিপসটরাস দৃশ্য—সমস্ত দেশের মধ্যে, অবশ্য যদি সুযোগ পাই সেগুলি আবার বলব। কিন্তু আমাদের যুক্তফ্রন্টের পক্ষ থেকে এই ডিক্লেয়ারেসান বাজেটে থাকা উচিত যে ইলেকট্রিসিটি বোর্ডের ওয়ার্কারস্, যাদের সম্পর্কে আমরা এ্যাসিয়োরেন্স দিয়েছি—অন্তত শম্ভু ঘোষ মহাশয়-এর কাছে, সেটা সকলেই জানেন, সেই শ্রমিকদের কাজে ফিরিয়ে নেব, সেখানে এই ডিক্লেয়ারেসান থাকা উচিত ছিল। কারণ আমরা ট্রামের ওয়ার্কারদের যদি নিতে পারি, আগের সরকারী কর্মচারী বা পুলিশদের যদি নিতে পারি তাহলে ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের ওয়ার্কারদের নেব এ ডিক্লারেসান কেন দিতে পারবো না, নিশ্চয় সে ডিক্লারেসান আমাদের দিতে হবে। তারপরে স্যার, পুলিশ সম্বন্ধে অনেকে অনেক কথা বলেছেন, আমি সে সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। কংগ্রেসের সময় পুলিসের ছিল পজেটিভ রোল। তারা মালিকদের পক্ষে, জোতদারদের পক্ষে কাজ করতো কিন্তু ইউ, এফ-এর আমলে পুলিশের নেগেটিভ রোল। আজকে পুলিশ শ্রমিক, কৃষকের আন্দোলনে হস্তক্ষেপ করছে না তাদের ডাণ্ডা মারা থেকে বিরত করা হয়েছে। জ্যোতিবাবু সেখানে তাদের রাশ টেনে ধরেছেন যাতে শ্রমিক, কৃষকের গণতান্ত্রিক আন্দোলনে তারা আঘাত করতে না পারে তাই ত্রাহি ত্রাহি রব উঠেছে। কিন্তু এখন শুধু অত্যাচারির হাতকেই ধরে রাখা হয়েছে তাদের হাতকে মুচড়ে দেওয়া হয়নি। যারা অত্যাচারের রথচক্র চালিয়েছে তাদের সমুচিত শিক্ষা এখনও হয়নি। তাই চিৎকার উঠেছে ওদের পক্ষ থেকে এবং সেই চিৎকার এখানে ওখানে ছড়িয়ে পড়েছে। স্যার, একটা কথা উঠেছে, এই যে কৃষক কৃষককে মারছে এটা কিসের শ্রেণী সংগ্রাম, এটা বুঝে দেখতে হবে। কংগ্রেসের সময় কংগ্রেসের পক্ষপুটে যারা ছিল সেই সমস্ত গুণ্ডা বদমাইস এখন তাদের কিছুটা কংগ্রেসের মধ্যে আশ্রয় পেয়েছে কিন্তু আরো কিছু আমাদের এই বামপন্থী দলগুলির মধ্যে ঢুকে আঘাত হানবার চেষ্টা করছে এবং বহু অঘটন ঘটাচ্ছে। তাই আমি যুক্তফ্রন্টের বন্ধুদের বলব যে নিজেদের দিকে তাকিয়ে দেখুন, যদি আমাদের মধ্যে ঢুকে থাকে আমাদের সাহায্য করুন আমরা তাদের বার করে দেব। পারস্পরিক ব্যবস্থার মধ্যে আসুন, আমরা সে ব্যবস্থা করি যাতে ঐ লোকগুলি আমাদের মধ্যে ঢুকতে না পারে বা অনর্থ ঘটাতে না পারে। কিন্তু স্যার, এই প্রসঙ্গে বলি, আগে সাধারণ জমিদার, জোতদারেরা যে সমস্ত লেঠেল রাখতো তারা জমিদারদের ঘরে জন্মাতো না, কৃষকদের ঘরেই জন্মাতো। তাদের টাকা দিয়ে, মদ খাইয়ে তাদের দিয়ে কৃষকদের পেটানো হত। সেই যে পেটানো হত সেটা শ্রেণী সংগ্রামের মধ্যে পড়তো না। তাদের সঙ্গে সংঘর্ষ হলে সেটা কি হত, সেটা কৃষকে কৃষকে মারামারি হত, না, সেটা জমিদারদের মারসিনারী লোকজন তাদের বিরুদ্ধে সাধারণ কৃষকের সংগ্রাম হত।

[4-30—4-40 p.m.]

কলকারখানায় ধর্মঘট হয়, ব্লাক লিগারস থাকে তারা কলকারখানার ধর্মঘট ভাঙ্গতে যায়, তারা দালাল হয় এবং দালালরাও তো শ্রমিক। দালালের সঙ্গে লড়াই হলে সেটা কি শ্রমিকে শ্রমিকে লড়াই

হয়? এই ভুল দৃষ্টিভঙ্গির পরিবর্তন করতে হবে। যুক্তফ্রন্টে যে সমস্ত বন্ধুরা এগুলি সমালোচনা করেন তাদের এটা বুঝে দেখতে হবে, এই দৃষ্টিভঙ্গী নয়। কাজেই যদি ধর্মঘট হয়, যদি কোন ভুল নিজেদের মধ্যে হয় তাহলে সেটা সংশোধন করতে হবে। একটা নূতন জাগরণ যখন আসে তখন কিছু কিছু কোথাও একসিজ হতে পারে না তা নয়, কিছু একসেজ হতে পারে, কিছু ভুলত্রুটি হতে পারে, কিন্তু সেই ভুলত্রুটি নিজেদেরই সংশোধন করতে হবে এবং সেই ভুলত্রুটি আমরা নিজেরাই সংশোধন করবো। কিন্তু ঢালাওভাবে এটাকে ঐভাবে ব্যাখ্যা করা কখনই জনসংগ্রাম বা গণ সংগ্রামকে সাহায্য করার বক্তব্য হিসাবে গ্রাহ্য হতে পারেনা। সুতরাং এটা আমি আমাদের অন্যান্য বামপন্থীদল যারা আছেন, যুক্তফ্রন্টের যে সমস্ত দল আছেন, তাদের কাছে এই বক্তব্য আমি রাখতে চাই যে, এই দৃষ্টিভঙ্গী একটু পালটাতে হবে। কায়েমীস্বার্থ চিরকালই আড়ালে থাকে। তারা কখনই সামনে আসে না। তারা অন্যকে দিয়ে এই কাজ করে। ওরা বলেছেন, এই যে বাজেট খুব খারাপ বাজেট। কিন্তু এই বাজেট এখানে পেশ করার পর মেদিনীপুরে রায় হয়েছে। সেখানে কি হয়েছে? বাজেটের দৃষ্টিভঙ্গীর কি হয়েছে? ইউ, এফ-এর বক্তব্যকে সেখানে তারা গ্রহণ করেছে না ওখানে সিণ্ডিকেট না ইণ্ডিকেট তাদের সমর্থন করেছে? কাজেই ঐ বস্তাপচা বক্তব্য বাংলাদেশের মানুষ শুনতে চায় না। আজ ঐ সাত্তার সাহেবের বক্তব্যের পরে দুই দিন পরে বসিরহাটের সাধারণ মানুষই তাদের রায় দেবে তখন তার মুখ চুপ হয়ে যাবে। কাজেই আমরা যাই বলি না কেন যে, ল' নেই, অর্ডার নেই বা অসভ্য, বর্বর—যাই বলি না কেন সাধারণ মানুষ সে কথায় কান দিতে চায়না। বসিরহাটেই হোক আর মেদিনীপুরেই হোক অসভ্য বর্বর ওরা বলেছেন এবং এটাই মেদিনীপুরে ইস্যু ছিল যে, অসভ্য বর্বর ল নেই, অর্ডার নেই। আজকে যুক্তফ্রন্টের পক্ষ থেকে যারা বক্তৃত দিয়েছেন, আমাদের জ্যোতিবাবুও সেখানে ৫০ হাজার লোকের কাছে বক্তৃতা দিয়েছেন এবং তারপর মুখ্যমন্ত্রী এবং অন্যান্য আমাদের বামপন্থী দলের লোকেরাও বক্তৃতা দিয়েছেন সেখানে, সেটাকে তারা সকলে খণ্ডন করার চেষ্টা করেছেন এবং আমাদের বিরোধ আমরা মেটাবো এটাই বলেছেন। কাজেই জনসাধারণের তাতে ইণ্টারেষ্ট নেই। সেখানে পরাজিত হয়েছে অসভ্য বর্বর সরকার, সেখানে পরাজিত হয়েছে আইন-শৃঙ্খলার কথা, সেই বক্তব্যকে তাঁরা ছেঁড়া-পুঁথির মত ফেলে দিয়েছে। কাজেই ওসব চলেনা এবং আপনাদের ঐ নেতৃত্ব চলবে না। বাংলাদেশের মানুষ প্রতিভূ হয়েছে, এখনকার আমাদের বামপন্থীদলগুলি। তাদের রথের চক্র এগিয়ে যাবে। তারপর স্যার, Pay-Commission-এর কথা একজন বলেছেন। শ্রমিকদের জন্য আমরা কি বলি? শ্রমিকদের আমরা উপযুক্ত মজুরী দিতে চাই। উপযুক্ত মজুরী না হলেও অন্ততঃ বাঁচবার মত মজুরী আশা করি তারা পাবে। এখানে Pay-Commission একটা রায় দিয়েছে এবং সেটা দিয়েছেন কাদের জন্য? না, সরকারী, বেসরকারী সমস্ত কর্মচারীদের জন্য। সে সম্পর্কে যুক্তফ্রন্ট সরকারের বাজেটে এই ডিক্লারেশন থাকা উচিত ছিল বলে আমার মনে হয় যে হ্যাঁ, ন্যায়সঙ্গত ভাবে, নীতিগত ভাবে আমরা এটাকে মানি কিন্তু সংগতি আমাদের আছে কিনা সেটা আমরা দেখবো। যদি প্রয়োজন হয় আমরা appeal করবো সেই সরকারী কর্মচারীদের কাছে, বাংলাদেশের শিক্ষকদের কাছে, বাংলাদেশের মেহনতী সংগ্রামী মানুষের কাছে, আমরা তাদের বলবো যে, তোমাদের দাবী ন্যায়সংগত কিন্তু আমাদের আর একটু সুযোগ দাও। আমরা বেকারদের জন্য এখনও কিছু করতে পারিনি। এখনও গ্রামের এবং শহরের লোকেদের জন্য কিছু করতে পারিনি। গ্রামের এবং শহরের লোকেদের কিছু কিছু dearness allowance দেই। ration-এ কিছু subsidy দেই। গ্রামের লোকেদের তো কিছুই দেয়নি। তাদের পর্যাপ্ত পরিমাণে কিছুই দেওয়া হচ্ছে না। সুতরাং তাদের আমরা কিছু subsidy দিতে পারি, তাদের কিছু relief দিতে পারি এবং আমরা যদি তাদের ডেকে বলি যে তোমাদের দাবী ন্যায়সঙ্গত কিন্তু আমাদের পশ্চাৎপদ ঐ গ্রামের লোক, শহরের লোক যারা বেকার হয়ে আছে তাদের কিছু relief দিতে হবে, তোমরা একটু ধৈর্য্য ধর।

আমি বলি এতদিন কংগ্রেস আমলে শিক্ষাকে তারা কেন্দ্রীভূত করে রেখেছিল, সাধারণ মানুষের কাছে তারা যেতে দেয়নি যদিও ডাইরেক্টিভ principles of the constitution যা ছিল তবুও এটা নিয়ে যেতে দেওয়া হোল না। মহীশূর, কেরালা, মাদ্রাজে যা হয়েছে আমাদের বাংলাদেশে তা হয়নি। তাই বলছি যে ৮ম শ্রেণী পর্যন্ত শিক্ষার বিস্তার লাভের সুযোগ দিতে হবে। অজ্ঞানের যে অন্ধকার সেই অন্ধকার থেকে সাধারণ গরীব মানুষকে এগিয়ে নিয়ে গিয়ে তাদের চোখে আলো দিতে হবে তাদের শিক্ষিত করে তুলতে হবে, তাদের সংস্কৃতির মান উন্নত করতে হবে—এই কাজ হচ্ছে আমাদের। দেশের বিপুল জনগণ শক্তি যে র-মেটিরিয়াল তাকে অন্ধকারের মধ্যে রেখে দিয়ে কখনও উন্নতি হতে পারে না। সুতরাং আমাদের দেশের যদি উন্নতি করতে হয় তাহলে শিক্ষার আলোকে আলোকিত করতে হবে সাধারণ মানুষকে—তাদের শিক্ষা দিতে হবে। তাই আজ আমাদের দেশের মানুষকে ডেকে বলি যে ভাই একটু আমাদের সুযোগ দাও—আমাদের দেশের প্রধান কাজ হোল দেশের মানুষকে শিক্ষার আলোকে আলোকিত করতে হবে শুধু এক জায়গায় এগিয়ে গেলে চলবে না—সকলকে নিয়ে সর্ব স্তরে আমাদের এগিয়ে যেতে হবে—আমাদের সংগ্রামের পথে যেতে হবে, বিপ্লবের পথে যেতে হবে—সামন্ত-তন্ত্রের বিরুদ্ধে বড় বড় পুঁজিপতিদের বিরুদ্ধে সাম্রাজ্যবাদের লুণ্ঠনের বিরুদ্ধে আমাদের যে বিপ্লব সেখানে সমস্ত মানুষকে এগিয়ে নিয়ে যেতে হবে—তাদের পিছিয়ে রাখলে চলবে না। তাই আমি সরকারী কর্মচারীদের বলি তোমরা একটু সবুর করো—ক্লাস-৮ পর্যন্ত পড়ার সুযোগ দাও—আমাদের ঐ যে বেকার—তাদের ভাতার জন্য আমাদের সুযোগ দাও তার পর তোমাদের কথা ভাববো। তবুও যতটুকু এর মধ্যে দিতে পারি তা দেবো এবং একথাও বলে রাখা উচিত যে নীতিগতভাবে আমরা তোমাদের দাবী মেনে নিচ্ছি। কিন্তু পিছিয়ে থাকা ঐ যে মানুষ তাদের এগিয়ে নিয়ে যেতে দাও—এই কথা এতে বলা উচিত ছিল। সর্বশেষে আমি একটি কথা বলি যে এই যে জনসাধারণের জয়যাত্রা—ওখান থেকে এটি সি, পি, আই ( এম ) বলা হয়—যেটা চবন সাহেব এক বছর আগে বলেছিলেন মিষ্টি মধুর কথায় শ্রীমতী গান্ধীও যা কিছু চালাচ্ছেন—কিন্তু এতে চলবে না। এতে যদি বিভ্রান্তি সৃষ্টি হয় কোথাও কোথাও তাহলে মানুষ এতে গলবে না—আমরা যদি বিপথগামী হই এগিয়ে যেতে না পারি তাহলে সাধারণ মানুষ আমাদের দু হাতে ঠেলে দেবে। তাই আমি তোমাদের বলি এই ষড়যন্ত্র চলবে না—আর আমি এদিকের বন্ধুদের বলি ঐ ষড়যন্ত্রে আপনারা পা দেবেন না। আসুন আমরা গণতন্ত্রের সাথী হিসাবে এগিয়ে চলি ওঁদেরকে পর্যুদস্ত করে এবং আমাদের এই সংগ্রামে তাহলেই আমরা জয়যুক্ত হবো।

**কুমার জগদীশ চন্দ্র সিংহ:** মিঃ স্পীকার স্যার, এতক্ষণ ধরে মাননীয় গোপালবাবুর বেশ ভাল একটা বক্তৃতা শুনছিলাম—অবশ্য সেই বক্তৃতা বাজেট সংক্রান্ত, না, তাঁর নির্বাচক মণ্ডলীর কাছে ভোটের সময়ের বক্তৃতা সেটা বুঝতে পারলাম না। কেন না আমরা দেখলাম যুক্তফ্রন্ট সরকারের নানারকম দোষ ত্রুটি ঢাকবার জন্য তিনি সমস্ত বাজেটের কথা এড়িয়ে গিয়ে যা কিছু চক্রান্ত, তা চবন সাহেবের উপর কেন্দ্রীয় সরকারের উপর ইন্দিরা গান্ধীর উপর অবতারণা করলেন। যদি সত্য সত্যিই আজকে কেন্দ্রের কাছ থেকে টাকা আদায় করবার জন্য যদি এগিয়ে যান আমরা কংগ্রেস তরফ থেকে নিশ্চয় সেখানে সহযোগিতা করবো কিন্তু সেই সহযোগিতা আজকে যুক্তফ্রন্ট সরকার আমাদের কাছ থেকে চাচ্ছেন না। আমরা দেখতে পাচ্ছি এবারের বাজেটে ৪০ কোটি ৫৬ লক্ষের উপর ডেফিসিট দেখানো হয়েছে। এখানে এই ডেফিসিট মিট করবার জন্য কোন প্রস্তাব রাখা হয়নি। হয়তো মাননীয় মুখ্যমন্ত্রী ভাবছেন যে যুক্তফ্রন্ট সরকারের মধ্যে যে রকম গোলমাল যে কথা একটু আগে গোপালবাবু বল্লেন যে যদি যুক্তফ্রন্ট সরকার টিকে থাকে তাহলে এই করতে হবে।

স্বীকারই করে নিচ্ছেন যে যুক্তফ্রন্ট টিকবেনা। সেই কারণে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং অর্থমন্ত্রী মহাশয় এই ঘাটতি পূরণের কোন ব্যবস্থা রাখেন নি। এই জন্য যে যুক্তফ্রন্ট থাকবে কি

থাকবেনা তার তো ঠিক নাই।...(নয়েজ)..........আমি এই বাজেটের ভিতর ডেভেলপ্‌মেণ্ট খাতে কত টাকা খরচ হবে তার কোন পরিষ্কার নীতি খুঁজে পাচ্ছিনা। পাচ্ছিনা এই কারণে যে বিবৃতি মাননীয় মুখ্যমন্ত্রী এই সভার সামনে রেখেছেন তা থেকে এটা ধারণা হয়েছে, ধারণা আমার ভুল হতে পারে, সরকারের ডেভেলপ্‌মেণ্ট ওয়ার্ক করার সদিচ্ছা নাই। কারণ হচ্ছে শরিকীস্বার্থ। কোন্ মন্ত্রী তাঁর দলের কতখানি কাজ রাইটার্স বিল্ডিংসে বসে করবেন সেটাই হচ্ছে আসল কথা। দেশের উপকারের কাজ কিছু করার নাই। সুতরাং ডেভেলপ্‌মেণ্ট-এর কাজও কিছু করার নাই। ডেভেলপ্‌মেণ্ট এর কাজ যদি না করেন, নূতন করে শিক্ষার ব্যবস্থা যদি না করেন, নূতন রাস্তাঘাট যদি না করেন, স্বাস্থ্যের ব্যবস্থা না করেন, আর কেবল পুলিশী খরচা বাড়ান তাহলে বাজেটের ঘাটতি পুরণ নূতন ট্যাক্স না বসিয়ে করতে কোন অসুবিধা হবেনা। হয়ত মাননীয় মুখ্যমন্ত্রী ভাবছেন হাউস আর কদিন চলবে, শীঘ্রই তো প্রোরোগ্‌ড হয়ে যাবে তখন ট্যাক্সের প্রস্তাব রাখব। ট্যাক্সের প্রস্তাব হাউসের সামনে নিয়ে আসলে ঝগড়াঝাটি তর্কবিতর্কের সৃষ্টি হবে। এই সমস্তের দরকার কি? তাই আপনি ব্যাক ডোর দিয়ে অর্ডিন্যান্স নিয়ে আনবেন। কয়েকদিন আগে মাননীয় অর্থমন্ত্রী কয়েকটি ট্যাক্স প্রপোজাল করে রেখেছিলেন, আমরা তখন বলেছিলাম এগুলি অর্ডিন্যান্স করে করা উচিত নয়। গণতান্ত্রিক ইতিহাসে কোন মানি বিল অর্ডিন্যান্স করে হয় না। পৃথিবীর ইতিহাস যদি দেখেন দেখবেন কোন গণতান্ত্রিক দেশে ট্যাক্স প্রপোজাল কখনও ব্যাকডোর দিয়ে অর্ডিন্যান্স করে করা হয় না।

আমরা দেখতে পাচ্ছি পুলিশ খাতে ১০০ ভাগ খরচ কংগ্রেসী আমল থেকে বেড়ে গেছে। গোপালবাবু রাগ করবেন ল এণ্ড অর্ডারের কথা বললে, কিন্তু তিনি গলাবাজী করলেই হবেনা, বাংলাদেশে একথা কেউ মানবে না যে ল এণ্ড অর্ডার আছে। আমি একথা বলছিনা, যুক্তফ্রণ্ট সরকারের যিনি প্রধান মুখ্যমন্ত্রী, তিনি নিজেই অকপটে স্বীকার করেছেন। তাঁর সৎ সাহস আছে, তিনি স্বীকার করেছেন একথা। পরশু দিনের কথা যদি দেখেন—কলকাতা ইউনির্ভাসিটিতে রিভল্‌ভার নিয়ে বোমা নিয়ে তরোয়াল নিয়ে একদল ছাত্র দাঙ্গাবাজী করেছে। প্রো-ভাইস চ্যান্সেলার, ভাইস চ্যান্সেলারকে জানাবেন মহাশয়, সেখানে এই অবস্থা, আমাদের এখানে নিরাপত্তা নাই, ছাত্রসংসদ থেকে পুলিশ কমিশনারের কাছে সাহায্য চাওয়া হয়েছিল। পুলিশ কমিশনার জবাব দিলেন—তোমার কথা শুনতে রাজী নই। তুমি কে বলবার আগুন জ্বলছে, লুটতরাজ হচ্ছে খুন খারাপি হচ্ছে? তোমার কথা শুনতে রাজী নই। প্রো-ভাইস চ্যান্সেলার তখন ভাইস চ্যান্সেলারকে টেলিফোন করলেন। পুলিশের সাহায্য চেয়ে ভাইস-চ্যান্সেলর টেলিফোন করলেন। তাতেও কিন্তু পুলিশ যায়নি। প্রো-ভাইস চ্যান্সেলর তখন ভাইস চ্যান্সেলারকে জানালেন, আপনি দেখুন, পুলিশ তো এখনও এল না। তখন তিনি হোম সেক্রেটারীকে টেলিফোন করেন। তাতেও পুলিশ যায় নি।

তারপর তাঁকে বাধ্য হয়ে স্বরাষ্ট্রমন্ত্রীকে টেলিফোন করতে হয়েছে এবং তখন পুলিশ গেছে। কিন্তু এই যে পুলিশ গেল তারা কিন্তু ইউনিভার্সিটির ভেতরে যায়নি। স্যার, এই যে গোলমাল হোল তাতে আগুন জ্বলছে, ইউনিভার্সিটির সম্পত্তিও নষ্ট হয়েছে, ছাত্রদের ইউনিয়ন অফিস পোড়ান হয়েছে এবং বোমা ফেলেছে। এই অবস্থা যদি চলে তাহলেও কি আমাদের স্বীকার করতে হবে এখানে ল এ্যাণ্ড অর্ডার রয়েছে? এখানে যে ল এ্যাণ্ড অর্ডার রয়েছে তাতে কি বাংলাদেশের লোক সুখে, স্বচ্ছন্দে ঘুরে বেড়াতে পারছে, নিরাপদে ঘুরে বেড়াতে পারছে? মুর্শিদাবাদের কথা আমি আপনার সামনে এবং হাউসের সামনে পরশুদিন বলেছি। মুর্শিদাবাদে এই যে কম্যুনাল রায়ট হয়েছে সেই কম্যুনাল রায়টের পরিপ্রেক্ষিতে পুলিশকে এবং সরকারী প্রশাসন ব্যবস্থাকে সি, পি, এম, দল তাদের কাজে লাগাচ্ছে। তারা এক এক করে ছাত্রপরিষদের যারা কর্মী তাদের নামে ডিসট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে গিয়ে বলছে এবং ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট পুলিশের উপর হুকুম দিয়ে তাদের জোর করে ধরে নিয়ে

আসছে, নিরপরাধ ছাত্রদের ধরে নিয়ে আসছে। ধরে আনবার ক্ষমতা তাঁর রয়েছে ঠিকই, কিন্তু এই সমস্ত নিরপরাধ ছাত্রদের ধরে আইন শৃঙ্খলা বজায় রাখতে পারবেন এটা আমি মনে করিনা। তারপর, স্বাস্থ্য খাতে দেখছি আজকে বাংলাদেশে প্রায় ৩৭ হাজার ৩০০ বেড রয়েছে এবং ৭০০ বাড়িয়ে একে ৩৮ হাজার করা হবে। পশ্চিমবাংলার অবস্থার তুলনায় এটা যে কত কম সেটা নিশ্চয়ই আপনারা স্বীকার করবেন। তারপর দেখছি আমাদের এখানে প্রায় ৩০টি নূতন হেল্‌থ সেন্টার করা হবে। কিন্তু কোন্ ৩০টি করা হবে সেটা পরিষ্কার করে ব্যাখ্যা করা হয়নি। বাংলাদেশের বহু গ্রামের, বহু অঞ্চলের দরিদ্র মানুষরা টাকা জমা দিয়ে রেখেছে, গভর্ণমেন্টের নামে জমি রেজিষ্ট্রি করে রেখেছে অথচ সেখানে হেল্‌থ সেন্টার হচ্ছেনা। আর একটা কথা আপনারা নিশ্চয়ই জানেন কাঁচরাপাড়া যক্ষ্মা হাসপাতালে যক্ষ্মা রোগীরা আজ ৭ দিন ধরে অনশন ধর্মঘট করে রয়েছে এবং তাদের ভেতরে ২জনের অবস্থা অত্যন্ত খারাপ অর্থাৎ অনেকে তাদের জীবনের আশঙ্কা করছেন। এখন প্রশ্ন হোল কেন তারা এই ধর্মঘট করেছে ? তাদের ধর্মঘটের কারণ হোল তাদের বহুদিনের যে সমস্ত ন্যায়সঙ্গত দাবী ছিল সেগুলি তারা স্বাস্থ্য দপ্তরের কাছে পৌঁছে দিয়ে কোন ফল পাচ্ছেনা। সেই রোগীরা এখানে এসেছিল স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে, ডাইরেক্টর অব হেল্‌থ সার্ভিসের সঙ্গে দেখা করতে। কিন্তু দুঃখের বিষয় তাঁরা তাদের সঙ্গে দেখা করেননি। মাননীয় সদস্য গোপালবাবু বলেছেন তাঁরা জন দরদী, জনতার কথা তাঁরা শোনেন— তাহলে কেন তাদের সঙ্গে দেখা করলেন না ? পে কমিশনের দাবী যে সরকার মেটাতে পারছেন না সে সম্পর্কে তাঁরা গ্রামে গ্রামে শহরে শহরে গিয়ে ভিক্ষা করবেন এবং লোকদের বলবেন এখন কিছু কোরোনা, এখন আমাদের পকেটে টাকা নেই। পকেটে টাকা হোক আরও কিছু খুন, জখম করি তারপর তোমাদের দাবী মেটাব। যাহোক, যুক্তফ্রন্টের জন দরদী মন্ত্রীমহাশয় কেন যে ওই রোগীদের সঙ্গে দেখা করলেন না সেটা আমি বুঝতে পারলাম না। আমি দাবী করছি অবিলম্বে মুখ্যমন্ত্রী মহাশয় তাদের বিষয় অনুসন্ধান করুন এবং আশু ব্যবস্থা গ্রহণ করুন। আর, যাকে বলে এমপ্লয়মেণ্ট পোটেনসিয়ালিটি সেটা এই বাজেটের ভেতরে কোথাও দেখতে পাচ্ছিনা। নূতন ইণ্ডাষ্ট্রি করার কোন প্রস্তাব নেই, বরং দেখছি যেগুলি রয়েছে সেগুলি এখান থেকে চলে যাচ্ছে। এখানে যদি ইণ্ডাষ্ট্রি গ্রো না করে, এক্‌জিসটিং ইণ্ডাষ্ট্রি যদি এখান থেকে সরে যায় তাহলে আমাদের এখানে পোটেনসিয়ালিটি অব এমপ্লয়মেণ্ট বাড়বে না কমবে, বেকার সমস্যা বাড়বে না কমবে সেটা আমি আপনাদের সকলকে বিবেচনা করতে অনুরোধ করছি।

[4-50—5-00 p.m.]

কিছুদিন আগে আমাদের শিল্পমন্ত্রী তিনি কাগজে বিবৃতি দিয়ে বলেছেন যে ফ্লাইট অব ক্যাপিটাল হচ্ছে। ফ্লাইট অব ক্যাপিট্যাল তো হবেই, কেনই বা আরো এখানে টাকা বিনিয়োগ করবে। তারা কি ঘেরাও-এর জন্য করবে, কারখানা বন্ধ হয়ে যাবার জন্য টাকা বিনিয়োগ করবে ? ব্যবসায়ীরা টাকা বিনিয়োগ করে কেন, তারা মুনাফা করবার আশাতেই তো করে, কিন্তু বর্তমান অবস্থায় কেউই এখন টাকা বিনিয়োগ করতে সাহস পাচ্ছেন না। যদি শিল্পের শান্তি চান, শ্রমিকদের স্বার্থরক্ষা করতে চান, তাহলে আজকে শ্রমিকদের স্বার্থে, শিল্পের স্বার্থে, পশ্চিম বাংলার স্বার্থে এমন একটা পরিবেশ সৃষ্টি করুন যাতে শিল্পের প্রসার হয় এবং এমপ্লয়মেন্ট পেটেনশিয়্যালিটি বৃদ্ধি পায়। আমি শিক্ষা সম্বন্ধে একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। এডুকেশন মিনিষ্টার বলেছিলেন যে ক্লাস এইট পর্যন্ত বিনা বেতনে শিক্ষার ব্যবস্থা করা হবে, ভাল কথা, কিন্তু সে সম্বন্ধে কোন সুনির্দিষ্ট প্রস্তাব এই বাজেটের মধ্যে নেই। হয়তো শিক্ষামন্ত্রী মহাশয় তাঁর বাজেট-বক্তৃতায় এই কথা বলবেন, কিন্তু কোন সুনির্দিষ্ট প্রস্তবে না থাকার দরুন আজকে কি অবস্থা দাঁড়িয়েছে কি গ্রামাঞ্চলে, কি শহরাঞ্চলে ? ছাত্ররা মাইনে দিচ্ছে না এবং যার ফলে শিক্ষকরা সময় মত মাইনে পাচ্ছেন না, এই অবস্থা যদি চলতে দেন—কেননা সরকারী

অনুদান পেতে স্কুলের ৬/৭ মাস সময় লেগে যায়, সেইজন্য সাধারণতঃ ছাত্রদের মাইনের উপরই শিক্ষকদের নির্ভর করতে হয়। সেটা যদি তারা সময় মত না দেয়, তাহলে মাষ্টার মহাশয়রা না খেয়ে মারা যাবেন। আমি মুখ্যমন্ত্রীর কাছে দাবি রাখছি, তিনি যেন এই বিষয়ে একটা সুনির্দিষ্ট দৃষ্টিভঙ্গি সরকারের কি আছে, সেটা যেন এখানে রাখেন, তা না হলে এই অবস্থা যদি চলতে থাকে তাহলে স্কুলগুলো অনতিবিলম্বেই উঠে যাবে, এবং শিক্ষার প্রসার নষ্ট হবে এবং এতগুলো দরিদ্র শিক্ষক তারা না খেতে পেয়ে মারা যাবে। এই বলে আমি এই বাজেটকে বিরোধীতা করছি, এই বাজেটকে সমর্থন জানাতে পারছি না এবং আশা করবো যে এই হাউসের মেজরিটি মেমবার্স এই বাজেটকে প্রত্যাখ্যান করবেন।

**শ্রীদেবেন্দ্র নাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমাদের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজেট রেখেছেন, তাকে আমি পূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। এবং কতকগুলি কথা এই প্রসঙ্গে উপস্থিত করতে চাচ্ছি। বর্তমানে আমার একটা প্রস্তাব আছে যে যক্ষ্মা রোগীরা যারা এখানে এসেছিল, তাদের খাওয়া দাওয়া এবং অষুধপত্রের জন্য যে অসুবিধা দেখা গেছে, তারজন্য এই হাউসের যত মেমবার আছেন তাঁরা এক মাসের মাইনে ছেড়ে দিন। তাতে ১০ হাজার টাকা মত হবে এবং তার দ্বারা চিকিৎসা এবং খাবার ব্যবস্থা তাদের জন্য করা হোক। দ্রব্যমূল্য বৃদ্ধি হবার দরুন সকলের মাইনে বাড়াতে হচ্ছে, সেই মাইনে আমাদের বাড়াতে হয়না যদি আমরা দ্রব্যমূল্যকে রোধ করতে পারি, তারজন্য গভর্ণমেন্ট থেকে এটা একান্তভাবে দেখা দরকার এবং এই বিষয়ে একটা আইন করে দেওয়া হোক। আমি আর একটা কথা বলতে চাই যে গ্রামের চাষীদের উপর একেবারে নজর দেওয়া হচ্ছে না, কারণ তারা আন্দোলন করতে পারছে না বলে আমার মনে হয় তাদের দিকে নজর দেওয়া হচ্ছে না। যারা দিন মজুর, গরীব চাষী তাদের দিকে মোটেই নজর দেওয়া হচ্ছে না। সুতরাং তাদের জন্য কি করা হবে সে সম্বন্ধে এই হাউস থেকে ঠিক করা হোক, তা নাহলে তারা না খেয়ে মারা যাচ্ছে। আমার এলাকা মেদিনীপুরের দাতন থানার কথা বলছি, সেখানে আজ পর্যন্ত কোন সেচের ব্যবস্থা করা হয়নি, সেখানে জল সেচের ব্যবস্থা না থাকার দরুন বছরে একটা করে চাষ হয়। তাও আবার এই বছর জলের অভাবে ধান হয়নি। বিঘা প্রতি ১।।/২ মন করে ধান হয়েছে। তাদের যা লেভি ধরা হয়েছে, তা অনেকে পুরণ করতে পারেনি। বড় বড় দীঘি দেখা যাচ্ছে উদ্ধার করা হচ্ছে না। আমাদের ওখানে শবশঙ্কা বলে একটা দীঘি আছে যার দৈর্ঘ্য ১ মাইল আর প্রস্থ ওয়া এক মাইল, তাকে উদ্ধার করলে মাছ চাষ হতে পারতো এবং তাতে আমাদের মাছের অভাব পুরণ হতো এবং সেচের ব্যবস্থা হতো। সেটাও হচ্ছে না। আমি গভর্ণমেন্ট-এর এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। শিক্ষা ক্ষেত্রে দেখা যাচ্ছে, আমি প্রাইমারী স্কুল ঘুরে দেখেছি, সেখানে শিক্ষকরা ফাঁকি দিচ্ছেন তার দিকে লক্ষ্য রাখা উচিত যাতে শিক্ষকরা ফাঁকি দিতে না পারে। শিক্ষা কৃষি ভিত্তিক হওয়া উচিত। গ্রামাঞ্চলে শিক্ষা যদি কৃষি ভিত্তিক হয় তাহলে আন এমপ্লয়মেণ্ট কোশ্চেন সলভ হতে পারে। শিক্ষার সঙ্গে যদি চাষ এবং পশুপালন কম্পালসারি করা হয় তাহলে আমার মনে হয় আনএমপ্লয়মেন্ট কোশ্চেন অনেক সলভ হয়ে যাবে। ষ্টেট ট্রেডিং-এ লোকসান হচ্ছে? কিন্তু আমরা দেখছি প্রাইভেট সেকটারে লাভ হচ্ছে। ষ্টেট ট্রেডিং-এ কেন লোকসান হচ্ছে? এ সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে এই যে কোথাও লুপ হোল আছে সেটাকে দেখা দরকার। কংগ্রেস আমল থেকে এই ষ্টেট ট্রেডিং-এ লোকসান হয়ে আসছে। তারপরে হোম গার্ড এবং পুলিসের মাহিনার জন্য পুলিশ খাতে টাকা বাড়ান হচ্ছে কিন্তু কৃষি খাতে কিছু টাকা বাড়ান হচ্ছে না। যার দ্বারা আমাদের চাষীর উপকার হবে সে সম্বন্ধে কিছু করা হচ্ছে না। পুলিশ খাতে টাকা বাড়ালেও কিন্তু শান্তি শৃঙ্খলা কোথাও নেই যেমন ইউনিভারসিটিতে যে অরাজকতা হলো সেই রকম অরাজকতাই হচ্ছে। হাসপাতালে যে সমস্ত ঔষধ দেওয়া হচ্ছে

তাতে গ্রামাঞ্চলে কিছু হচ্ছে না, সেখানে যাতে সব রোগীরা ঔষধ এবং খাদ্য পায় তার ব্যবস্থা করা দরকার। এই সব কথা বলে হোম ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00—5-10 p.m.]

**শ্রীসুবোধচন্দ্র মাইতিঃ** মাননীয় ডেপুটী স্পীকার স্যার, গত কয়েকদিন ধরে এই হাউসে বাজেটে সাধারণ আলোচনা চলেছে, অনেক থে ভ বেয়ার আলোচনা হয়েছে, আমি ডিটেলস্-এর মধ্যে যেতে চাই না কারণ সময় কম। একটু আগে গোপাল বোস মহাশয় বাজেট সম্বন্ধে বলতে গিয়ে যে বক্তৃতা দিলেন যুক্তফ্রন্টের সদস্য হিসাবে যে জ্ঞানের কথা বলে গেলেন এটা যুক্তফ্রন্ট সভায় বললে ভাল হতো। কিন্তু সে কথা তাঁর দলের লোকেরা স্বীকার করলেও ভিন্ন দলের লোকেরা সে কথা স্বীকার করছেন না। দেবেন দাস যে বক্তৃতা দিলেন সেটাই আসল ছবি ফুটিয়ে তুলেছেন। আজকে বাজেটকে আমরা জনকল্যাণমূলক বাজেট বলে মনে করছি না এই জন্য যে যদি গ্রাম বাংলার ছবি দেখেন তাহলে বলতে পারবেন গ্রাম বাংলার কোন কল্যাণের কথা এই বাজেটের মধ্যে ধরা হয়নি। আনন্দবাজার পত্রিকায় কয়েক সপ্তাহ ধরে বিভিন্ন জেলার যে সমীক্ষা বেরিয়েছিল সে সমীক্ষা থেকে আমরা বাংলা দেশের প্রকৃত ছবি দেখতে পাই। আমি গ্রাম থেকে এসেছি, আমার নিজের যে ব্লক সেখানকার একটা ছবি যদি তুলে ধরি তাহলে অনেক মাননীয় সদস্য আমার সঙ্গে একমত হবেন। গত ১৯৬৯-৭০ সালের বাজেটে যে বরাদ্দ করা হয়েছিল তার মধ্যে আমার ব্লকে কোন কাজ হয়নি। সেখানে ৮০ হাজার লোক বাস করে। ১৯৬৯ সালে সেখানে কেলেঘাই-এর বন্যা হয়েছিল, ১৯৭০ সালে সেখানে একটা খাল নালা সংস্কার করা হয়নি, সেই ডিভাস্টেটিং এরিয়ার ১ ছটাকও কাজ হয়নি। ষ্টেট রিলিফের মাধ্যমে যে রাস্তা হওয়া দরকার ছিল তার মাত্র ১০ পারসেন্ট হয়েছে বাকিগুলি এখনও পড়ে আছে, সেখানে কাদায় জলে হেঁটে মানুষকে যেতে হয়। শুনলাম নাকি কংগ্রেস আমলে ষ্টেট রিলিফে চুরি হয়, কিন্তু এদের আমলে যে সামান্য কাজ হয়েছে তাতে দেখলাম সেটা চুরি না বলে পুকুর চুরি হয়েছে। মাথার উপর দেখবার কেউ নেই টাকাগুলি বরাদ্দ হয়েছে। আমি বলি সেখানে ১ ছটাক কাজ হয়নি। সেখানে প্রায় ১০০টা টিউবওয়েল অকেজো হয়ে পড়ে আছে। এই ১০০টার মধ্যে স্বাস্থ্যমন্ত্রীর কল্যাণে ২টা ডেরিলিক টিউবওয়েল সেখানে সংস্কার হয়েছে। এইভাবে যদি রেনেভেসান চলে তাহলে ২০ বছরেও জলের সমস্যার সমাধান হবে না। সেখানে একটাও স্যালো টিউবওয়েল বসেনি, বসাবার চেষ্টা হচ্ছে। গ্রামের লোকেরা সবুজ বিপ্লব করতে চাচ্ছে কিন্তু সবুজ বিপ্লব করতে গেলে কৃষকদের সার, জল এবং বীজ ধানের জন্য যে টাকা দেওয়া দরকার সেটা সময় মত দেওয়া হচ্ছে না। ঐ ব্লকে বীজ ধান এবং সারের টাকা গেছে যখন চাষ হয়ে গেছে তাও এটা সামান্য টাকা এবং টাকা চাইতে গেলে তারা বলেন টাকার অভাব টাকা দেব কি করে। চাষের কোন উন্নয়নমূলক ব্যবস্থা এই সরকার করতে পারেন নি। তারপর ঐ ব্লকে প্রাইমারী হেল্থ সেণ্টার এবং সাবসিডিয়ার হেল্থ সেণ্টার হয়নি। সেখানে চিকিৎসার কোন ব্যবস্থা নেই। টাকা জমা দেওয়া হচ্ছে জমি রেজেষ্ট্রী করে দেওয়া হয়েছে তবুও কিছু হচ্ছে না। সেই জন্য আমি বলি সত্বর একটা হাসপাতালের ব্যবস্থা হোক। মন্ত্রীমহাশয়দের চশমা এবং দাঁত করানোর ব্যবস্থা আছে সেখানে তারা গিয়ে কেবিনে স্থান পাবেন আর এখানে কিছু হচ্ছে না। আমি মন্ত্রীসভার কাছে অন্তত এইটুকু আশা করতে পারি যে যেখানে টেম্পুরারি যে বন্যার ফলে হাসপাতাল বসেছিল কিন্তু সে হাসপাতাল আর নেই। সেখানে হলদি নদীর উপর একটা ব্রীজ নির্মাণের ব্যবস্থা হয়েছিল কংগ্রেস আমলে কিন্তু আজ পর্যন্ত এক ছটাক কাজ এগোয়নি ৬ মাসের মধ্যে। এতে কি করে আশা করবো যে জনসাধারণের কল্যাণ হবে। মুখ্যমন্ত্রী মহাশয় গ্রামের মানুষ; তিনি জানেন তার জনকল্যাণ করার ইচ্ছা আছে কিন্তু টাকার অভাব নিশ্চয়ই আছে। টাকার অভাব যদি থাকে তাহলে পুলিশ খাতে অনেক বেশী করে টাকা ধরে এবং এ্যাডমিনিষ্ট্রেটিভ খাতে অনেক বেশী টাকা ধরে মন্ত্রীমহাশয়দের মাইনে এবং ভাতা ইত্যাদিতে দেড়গুন খরচ হয়, সে খরচ কমাতে হবে। আজকে

কলকাতায় ট্রাম বাস পরিবহনের জন্য সাবসিডি দিতে টাকা চলে যায় তাহলে জনকল্যাণ খাতে টাকা পাওয়া যাবে কি করে। জনকল্যাণ খাতে টাকার অভাবে গ্রামের মানুষের কল্যাণ হচ্ছে না। হয়ত আপনারা বলবেন ভোট ত দিচ্ছে। যুক্তফ্রন্ট পাঁচ বছর থেকে দেশের কল্যাণ করুন এটাই আমরা চাই। কিন্তু কল্যাণ ব্যবস্থা যা হবে তা গ্রামের লোক যাতে পায় তার ব্যবস্থা করুন। কিন্তু তার লক্ষণ আমরা দেখতে পাচ্ছি না। এই বাজেট ডেফিসিট বাজেট, যদি প্রগ্রেসিভ বাজেট হত তাহলে সমর্থন করতে পারতাম। ডেফিসিট বাজেট বলেই আতঙ্কিত হবার কারণ নেই, ডেফিসিটের যদি বেশীর ভাগ অর্থ জনকল্যাণ খাতে খরচ হবার জন্য ব্যয় হয় তাহলে এটাকে নিশ্চয়ই সমর্থন করবো,কেননা এতে জনসাধারণের উপকার হবে, বেকার ছেলেরা চাকুরী পাবে, বেশী উৎপাদন হবে, এবং জিনিসপত্রের দাম কমবে। বিভিন্ন ট্যাক্স বসিয়ে সেই ট্যাক্স যদি গরীবদের উপর চাপে তাহলে তা সমর্থনযোগ্য নয়। ট্যাক্স যদি জনকল্যাণমূলক কাজে না হয়ে ডেফিসিট হয় তাহলে সেটাকে জনসাধারণের ভয় হয় যে তাদের উপর আরো বেশী করে ট্যাক্স চাপবে নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বাড়বে সুতরাং তাদের আর কষ্টের সীমা থাকবে না। জিনিসপত্রের দাম আকাশ ছোঁয়া—লংকার দর ১০ টাকা কেজি আমরা দেখেছি। অথচ নির্বাচনের বক্তৃতার সময় এই সব দলের লোকেরাই বিভিন্ন জায়গায় লোকেদের বলেছিলেন মা বোনেরা ভোটটা আমাদের দেবে ; আমরা এই সরকার করে তোমাদের মুখে হাসি ফুটিয়ে দেব। আপনারা হেঁসেলে গিয়ে আজ খোঁজ করুন তাদের মুখে হাসি ফুটেছে কিনা। আর কতটা আনন্দিত হয়েছেন সেটা আপনারা বিবেচনা করে দেখুন। আর্থিক অবস্থার উন্নতি না হলেও দেশের জনসাধারণের উপর কর বৃদ্ধি করেছেন। এতে করে দেশের কল্যাণ করা যাবে না। আর্থিক অবস্থার উন্নতির জন্য নিশ্চয় কেন্দ্রীয় সরকারের উপর চাপ দিন এবং তাতে যদি আমাদের সহযোগিতা চান তাহলে নিশ্চয় দেবো। তবে পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রীয় সরকার যে অন্যায় করেছেন তা আজকে শুধু নয়, ডাঃ বিধানচন্দ্র রায় থেকে আরম্ভ করে পি, সি, সেনের আমলে পর্যন্ত হয়েছে এবং তার বিরুদ্ধে চেষ্টা হয়েছে এবং আপনারা সেই চেষ্টা চালিয়ে যান এবং তারজন্য যদি অর্থ পান এবং তাতে দেশের কল্যাণ হয় তাহলে আমরা তাতে আপত্তি করবো কেন? আমরা আপত্তি করবো না। চাইলে নিশ্চয় সহযোগিতা করবো। কিন্তু সে পথে আপনারা এগুচ্ছেন না। আপনারা নিশ্চয় সরকারী কর্মচারী এবং শিক্ষকদের মাইনে বাড়াবেন, তাঁদের মুখে হাসি ফোটাবেন। সেটা আমরাও চাই। কিন্তু তার সঙ্গে আরও যে অগণিত বেকার বসে আছে তাদের কথা চিন্তা করতে হবে। আপনারা বেকার ভাতার কোন ব্যবস্থা করতে পারেন নি। আজ দেশে অসংখ্য বেকার। প্রোটেনসিয়ালিটি অফ এমপ্লয়মেন্ট বাড়ে নি, কল-কারখানা বাড়ে নি, আজ এক বছরে নূতন চাকরি সৃষ্টি হয়নি, একটা নূতন লোকও চাকরি পায়নি। আজ অগণিত জনসাধারণ যুবক-যুবতী পাশ করে বসে আছে, কিংবা অর্ধ শিক্ষিত বেকার বসে আছে। তাদের কাজ দিন। নিশ্চয় পে-কমিশনের রিপোর্ট অনুসারে তাদের মাইনে বাড়ান দরকার, নিশ্চয় বাড়াতে হবে, তাদের বাঁচাতে হবে, তারা বাঁচবে। সঙ্গে সঙ্গে এই সমস্ত বেকার তারা যাতে বাঁচে তার ব্যবস্থা করুন। এই বাজেটে সেই ব্যবস্থা নেই তাই এই বাজেটকে আমরা কোন রকমেই প্রগতিমূলক বাজেট বলে মনে করি না। আপনারা একবার চিন্তা করে দেখুন গ্রামের লোক থেকে আরম্ভ করে শিক্ষিত বেকার পর্যন্ত কেউ এই বাজেটে আনন্দিত হতে পারে না। এই বাজেট স্থির নয়। তাই এই বাজেট প্রগতিমূলক বলে জনকল্যাণমূলক বাজেট বলে মনে করি না। তাই আমি এই বাজেটের বিরোধিতা করছি।

**শ্রীমনি সান্যাল ঃ** মিঃ ডেপুটী স্পীকার স্যার, আমি একটা মিক্সড ফিলিং নিয়ে এই বাজেটকে সমর্থন করছি। মিক্সড ফিলিং এই কারণে যে যত ভালো বাজেট আমাদের পক্ষ থেকে উত্থাপিত হওয়া উচিত ছিল তত ভালো বাজেট আমরা উত্থাপন করতে পারিনি। পারিনি এই কারণে যে, দীর্ঘ ২০।২২ বছর ধরে কংগ্রেস শাসনের আমলে শুধু বাংলাদেশ নয় সারা ভারতবর্ষকে

দেউলিয়া অবস্থায় নিয়ে দাঁড় করিয়েছে এই কংগ্রেস। সেই দেউলিয়া অবস্থার পরিণতিতে এর চেয়ে ভালো বাজেট ১১ মাসের রাজত্বে যুক্তফ্রন্টের পক্ষ থেকে বোধ হয় পেশ করা সম্ভব ছিল না। এখানে আলোচনাকালে বলা হয়েছে এই বাজেটে জনকল্যাণমূলক কোন কিছু নেই। বাজেট যাঁরা একেবারে পড়েন নি, যাঁরা শুধু মেঠো বক্তৃতা করবার জন্য এসেছেন, তাঁরা একথা বলতে পারেন। কিন্তু বাজেটের পাতাগুলো যদি একবার খুলে দেখেন তাহলে দেখবেন জনকল্যাণমূলক খাতে বাজেটে বহু বরাদ্দ করা হয়েছে। আমি শ্রীমতী আভা মাইতির অবগতির জন্য জানাচ্ছি যে শিক্ষাখাতে দেখবেন ৬ কোটি ২২ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে, মেডিক্যাল খাতে ১ কোটি ৪৫ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ বৃদ্ধি হয়েছে, পাবলিক হেলথে ১ কোটি ৭০ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ বৃদ্ধি হয়েছে, ইনডাষ্ট্রীজ খাতে দেখবেন ৩৫ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ বৃদ্ধি হয়েছে এবং আরও দেখবেন ক্যাপিটাল আউটলে অন ইন-ডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট-এর কটেজ ইনডাস্ট্রীজ খাতে এক কোটি ১৪ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ বৃদ্ধি হয়েছে, ক্যাপিটাল আউটলে অন পাবলিক ওয়ার্কস এবং ক্যাপিটাল আউট লে অন আদার ওয়ার্কস খাতে ৭৪ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে এবং কমিউনিটি ডেভেলপমেন্ট প্রজেক্টের ন্যাশনাল এক্সটেনসান সারভিস খাতে দেড় কোটি টাকা ব্যয় বরাদ্দ বৃদ্ধি হয়েছে।

[5-10—5-20 p m.]

আরও দেখবেন Capital outlay on Road and Water Transport Schemes-এ ১ কোটি ৭০ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ বৃদ্ধি হয়েছে। এগুলি যদি জনকল্যাণমূলক ব্যাপার না হয় তাহলে অবশ্য অন্য কথা। কিন্তু জনকল্যাণমূলক খাতে ব্যয় বরাদ্দ বৃদ্ধি হয়নি সরাসরি এরকম কথা যাঁরা বলছেন তাঁরা অসত্য ভাষণ করছেন। তবে আবার একথাও ঠিক যে অন্যান্য অনেক খাতে—যেমন কৃষি, সেচ প্রভৃতি খাতে যেখানে ব্যয় বরাদ্দ বৃদ্ধি করা উচিত ছিল তা করতে পারিনি। আর একটি সমালোচনার কারণ আছে সেটা হচ্ছে পুলিশখাত। এই খাতে ব্যয় বৃদ্ধি করতে হয়েছে। পুলিশ সম্পর্কে বহু অভিযোগ আছে—আমারও আছে। পুলিশ প্রতিষ্ঠানে নিশ্চয় অনেক corruption আছে। গত ২২ বছর ধরে পুলিশ যেভাবে কাজ করে এসেছেন এখনও ঠিক সেইভাবেই কাজ করছে। কাজেই এসব দিক থেকে বাজেটের সমালোচনা করার নিশ্চয়ই কারণ আছে। গতকাল opposition leader শ্রীসিদ্ধার্থ রায় তার বক্তৃতায় বলেছেন এই বাজেট বে-আইনী, এই বাজেট irregular budget। এই ব্যাপারে তিনি কতকগুলি আইনের ধারা উদ্ধৃতি করে বলেছেন যে এই বাজেটে contingency খাতে কোন টাকা ধার্য হয়নি। সুতরাং বাজেট irregular, এটাই ছিল তাঁর বক্তব্যের মূল কথা। বহুকাল তিনি এখানে আছেন, তার জানা উচিত ছিল যে contingency খাত যেদিন প্রথম সৃষ্টি হয়, সেদিন contingency খাতে consolidanted fund থেকে ৫ কোটি টাকা রেখে দেওয়া হয়েছে। যে সমস্ত unforeseen expenditure হয়, সরকার চালাতে গেলে বাজেট বহির্ভূত যে সমস্ত unforeseen expenditure অনেক সময় করতে হয় সেই সমস্ত expenditure করতে গিয়ে এই contingency fund থেকে টাকা draw করতে হয় এবং তার দ্বারা কাজ করতে হয়। এগুলো বাজেটের ব্যয় বরাদ্দের মধ্যে specifically ধরা থাকে না। সেজন্য contingency fund থেকে টাকা নিয়ে এই ব্যয় বরাদ্দ করতে হয়। Contingency fund হল একটা impresst fund এর মত। টাকা সেখানে রাখা আছে। Consolidated fund থেকে টাকা নিয়ে সেখানে রেখে দেওয়া হয়েছে। এবং যখন কোন unforeseen খাতে আমাদের ব্যয় বরাদ্দ করতে হবে তখন সেই ব্যয় বরাদ্দ আমাদের কাছে আসবে contingency fund থেকে এবং বছরের শেষে revised estimate-এ আমরা দেখতে পাব যে contingency fund থেকে কত টাকা আমরা নিলাম। এইটুকু বুদ্ধি যাঁদের নেই তাঁরাই বাজেটকে বেআইনী irregular ইত্যাদি বলতে পারেন। তিনি না কি ব্যারিষ্টার। ব্যারিষ্টার

হিসাবে তিনি কি করে এই রকম কথা বলেন তা জানিনা। কোর্টে দাঁড়িয়ে মিথ্যা মামলায় মিথ্যা কথা বলতে বলতে বোধহয় এই রকম কথা বলা তাঁর অভ্যাসে দাঁড়িয়েছে। যাই হোক নিশ্চয় এই বাজেটে যথেষ্ট সমালোচনার কারণ আছে। Famine Reliefএ আমরা ৪ কোটি ২২ লক্ষ টাকা দিয়েছি—অর্থাৎ গত বছরের চেয়ে কম বরাদ্দ করেছি। এদিক থেকে এই বাজেটকে সুদক্ষভাবেই সমালোচনা করতে পারি। দীর্ঘদিনের কংগ্রেস শাসনের দৌলতে এই দেশে নানা জায়গায় দুর্ভিক্ষ হয়, তারজন্য আরো বেশী বরাদ্দ রাখা নিশ্চয়ই দরকার ছিল। তবে আমরা আশা করবো যে এবারে তেমন দুর্ভিক্ষ হবে না। চাষের কথায় যাঁরা বলেন যে কোন কাজ হয়নি তাঁদের বলছি যে গ্রামে গ্রামে small irrigation scheme-এ বহু shallow tubewell ইত্যাদি করা হয়েছে এবং এর ফলে কৃষি উৎপাদন কতটা বৃদ্ধি পেয়েছে তা আগের বছরের সঙ্গে তুলনা করলেই বুঝতে পারবেন। কংগ্রেসের আমলে পেটোয়া contractor-রা tubewell করত বলে সেগুলো সব অকেজো হয়ে থাকতো—আমরা সেরকম বহু টিউবওয়েল আবার চালু করেছি। যাহোক, এই সমস্ত কথা কংগ্রেসপক্ষ এখানে যতই বলুন না কেন যুক্তফ্রন্টের পক্ষ থেকে যে বাজেট এখানে রাখা হয়েছে সেই বাজেটে নানা কারণে অসঙ্গতি থাকা সত্বেও বর্তমানে যে আর্থিক অবস্থা বাংলাদেশ ও ভারতবর্ষে চলেছে সেই অবস্থায় এই বাজেট আমাদের সকলের পক্ষে সমর্থনযোগ্য।

পাবলিক হেল্‌থে যে টাকা আমরা বাড়িয়েছি, অন্যান্য যে সমস্ত খাতে আমরা টাকা বাড়িয়েছি সেই টাকার প্রতিটি টাকা, প্রতিটি পয়সা ব্যয়িত হবে জনসাধারণের কল্যাণে। শ্রীমতী আভা মাইতি বলেছেন যে ওঁর এলাকায় রাস্তা গত বছরে যা ছিল বা তার আগে যা ছিল, এই এক বছরের মধ্যে তার থেকে এক ইঞ্চিও বাড়েনি। ঠিক, শ্রীমতী আভা মাইতির এলাকায় হয়ত বাড়েনি। এর আগে তাঁরা যত নিজের কোলে ঝোল টেনেছেন তাত টেনেছেনই, এখনও কি তাঁরা ভাবছেন যে ওঁদের কোলেই আরো ঝোল টানা হবে? নিশ্চয়ই তা হবে না। যে সমস্ত অঞ্চলে এর আগে আগে কোন কাজ হয়নি, কংগ্রেস সরকারের আমলে যে সমস্ত অঞ্চল উপেক্ষিত হয়েছে, যে সমস্ত অঞ্চলে কোন কাজ তাঁরা করেন নি, সেই সমস্ত অঞ্চলকে নিশ্চয়ই আমরা অগ্রাধিকার দেবো এবং সেই সমস্ত অঞ্চলে যাতে বেশী কাজ হয় নিশ্চয়ই আমরা সেই চেষ্টা করবো। নিশ্চয়ই এই সরকারের টাকা ঐ বাঁকুড়াতে অতুল্য বাবুর প্রাসাদ পর্যন্ত রাস্তা তৈরী করে দেবার জন্য যেভাবে তাঁরা ব্যয় করেছেন সেইভাবে আমরা করবো না, বা শ্রীমতী আভা মাইতির খোব গোড়া পর্যন্ত আমরা সরকারী টাকায় রাস্তা করে দেবো না। এটা আমরা কিছুতেই করবো না। আমরা সাধারণভাবে জনসাধারণের উন্নতি যাতে হয়, যে সমস্ত এলাকায় কাজ হয়নি, যে সমস্ত এলাকায় কাজের প্রয়োজন আছে, সেই সমস্ত এলাকায় কাজ করবার জন্য আমরা সরকারী টাকা ব্যয় করবো। এখানে যুক্তফ্রন্টের এই যে কয়েক মাসের শাসন ব্যবস্থা, এই কয়েক মাসের শাসন ব্যবস্থা সম্পর্কে বহু কথা উঠেছে। বহু রকম কথা, শরিকী সংঘর্ষের কথা, শ্রমিকে শ্রমিকে লড়াইএর কথা, কৃষকে কৃষকে লড়াই-এর কথা—বহু কথা উঠেছে। এখন এই ধরণের কথাকে কংগ্রেস পক্ষ যুক্তফ্রন্টের শরিক দলগুলির মধ্যে ভুল বোঝাবুঝিকে আরো বাড়িয়ে দেবার জন্য যেভাবে ব্যবহার করতে চাচ্ছেন, তাঁরা যেন মনে রাখেন তাঁদের সেই পরিকল্পনা সার্থক হবে না। যুক্তফ্রন্টে আমরা যারা বিভিন্ন শরিক দলে আছি, আমরা নিশ্চয়ই আত্ম সমালোচনা করবো। আমাদের কোথায় ত্রুটি আছে, কোথায় বিচ্যুতি আছে তা নিজেদের মধ্যে আলোচনা করে নিজেরা ঠিক করবো, কিন্তু ওঁদের কথায় আমরা বিচলিত হবো না বা ওঁদের ফাঁদে পা দিয়ে আমরা নিজেদের মধ্যে ঝগড়াঝাটি করে বাংলাদেশের সমস্ত মানুষের আশা ভরসাকে জলাঞ্জলি দিয়ে যুক্তফ্রন্ট যাতে ভেঙ্গে যায় সেই ধরণের কাজ নিশ্চয়ই আমরা করবো না, সেই বিষয় ওঁরা স্থির নিশ্চিন্ত থাকতে পারেন। আমরা নিশ্চয়ই আমাদের নিজেদের মধ্যে আলাপ আলোচনা করবো যে কোথায় ত্রুটি হচ্ছে কোথায় বিচ্যুতি হচ্ছে। পুলিশ তার কাজ যথাযোগ্যভাবে করবে কি করবে না এবং অন্যান্য যে সমস্ত কাজ

যুক্তফ্রন্টের আমলে হওয়া উচিত ছিল সেই সমস্ত কাজ যথাযোগ্যভাবে হচ্ছে কি হচ্ছে না সে সম্পর্কে নিশ্চয়ই আমরা পরস্পরের মধ্যে আলাপ আলোচনা করবো এবং পরস্পরের মধ্যে আলাপ আলোচনা করতে গিয়ে নিশ্চয়ই আমাদের মধ্যে মতভেদ হতে পারে, তর্ক-বিতর্ক তাতে কিছু যায় আসেনা, আমরা একটা যুক্ত মোরচার শরিক দল হিসাবে সকলে মিলে পরস্পরের সঙ্গে আলাপ আলোচনা করে নিশ্চয়ই সকলের মতামত বুঝে নিয়ে সেইভাবে আমাদের কার্যসূচীকে নির্ধারণ করবো এবং সেইভাবে আমরা এগিয়ে যাবো। কাজেই কংগ্রেসপক্ষ যাই বলুন, ওঁদের কথা বা ওঁদের ইচ্ছা সার্থক হবে না এটা বুঝে রাখতে পারেন। অস্বীকার করবার কিছু নেই, যে পুলিশের আজকে যেভাবে কাজ করা উচিত ছিল সেইভাবে পুলিশ কাজ করেনা। এখনও খুন, জখম, রাহাজানি আছে, আগেও ছিল নিশ্চয়ই—কিন্তু এখনও আছে। হয়ত তীব্রতর হয়েছে, হয়ত তীব্রতর হয়নি, দু'রকমের মতামত আছে, দুরকম ওপিনিয়ন আছে। সেই সমস্ত ওপিনিয়ন আমরা নিজেরা বিচার করবো, দেখবো। কিন্তু একটা জিনিস আমরা লক্ষ্য করছি সেটা হচ্ছে এই যে পুলিশ আজকে সত্যি সত্যিই যেভাবে জনস্বার্থে কাজ করা উচিত ছিল সেটা তারা করছে না এবং শুধু তাই নয় আমাদের অনেক সময় মনে হয় ইচ্ছাকৃত ভাবেই তারা তা করে না। আমি আমার এলাকার এবং অন্য কয়েকটি জায়গার খবর বলতে পারি। আমাদের এলাকার পাশ দিয়ে পোর্ট কমিশনারের রেল লাইন যাচ্ছে, সেখানে সাইডিং আছে, চেতলা সাইডিং, কালীঘাট সাইডিং ইত্যাদি সাইডিং আছে এবং সেই সমস্ত সাইডিংকে কেন্দ্র করে প্রকাশ্যে চোরা চালানের কারবার, ওয়াগন ব্রেকিংএর কারবার চলছে এবং সেখানে পুলিশ সেই কারবারে সক্রীয় অংশ গ্রহণ করছে। অসামাজিক ব্যক্তিদের দমনে পুলিশ নিষ্ক্রীয় থাকে কিন্তু এখানে চোরাকারবারে পুলিশ-সক্রীয় অংশ গ্রহণ করে এবং অত্যন্ত আশ্চর্যের ও লজ্জাকর কথা হচ্ছে এই যে জি, আর, পি, পুলিশ এর সঙ্গে চোরাই কারবারের ভাগ নিয়ে আমাদের নিউ আলিপুর থানার পুলিশের হাতাহাতি মারামারি পর্যন্ত হয়। পরস্পরের বিরুদ্ধে বন্দুক নিয়ে, রাইফেল নিয়ে দুই পক্ষ দুই পক্ষের সাথে লড়াই-এ উদ্যত হয়। কি নিয়ে লড়াই, না, ঐ ওয়াগন ব্রেকিং-এর মালের ভাগ বাটোয়ারা কিভাবে হবে তাই নিয়ে। এই ধরনের জঘন্য ঘটনা অবিরতই ঘটছে, প্রতিকার করবার কেউ নেই। কাজেই পুলিশকে এবং পুলিশের এই বিভাগকে আমাদের যথাযোগ্যভাবে নিয়ন্ত্রণ করতে হবে এবং পুলিশকে নিয়ন্ত্রণ করেই যুক্তফ্রন্টের বিরুদ্ধে যেসব আক্রমণ আসছে, এই দপ্তর সম্পর্কে যেসব অভিযোগ আসছে তার মোকাবিলা করতে হবে। যুক্তফণ্ট শাসনের বিরুদ্ধে যে অভিযোগ তার অধিকাংশই হল পুলিশ সম্পর্কে। কাজেই এই বিভাগকে সায়েস্তা করেই আমাদের এগিয়ে যেতে হবে। এই কথা বলে এই বাজেটকে আমি সমর্থন করছি।

[5-20—5-30 p.m.]

**শ্রীগণেশ মণ্ডল** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন সেই বাজেট বরাদ্দ সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। আমরা জানি ভারতবর্ষের যে রাষ্ট্র কাঠামো সেই রাষ্ট্র কাঠামোতে এক একটা অঙ্গরাজ্যের হাতে সহায় সম্পদ খুবই সীমিত। সেই সীমিত সহায় সম্পদের মধ্য দিয়ে কোন একটা রাজ্যের পূর্ণাঙ্গ বাজেট অনেক সময় উত্থাপন করা সম্ভব হয় না বিশেষ করে পশ্চিমবাংলার মত সমস্যা সংকুল রাজ্যে। কিন্তু তা সত্ত্বেও এই বাজেটে যে সমস্ত ব্যয় বরাদ্দ করা হয়েছে সেখানে আমি লক্ষ্য করছি যে যুক্তফ্রন্টের মূল কর্মসূচী ছিল বাংলাদেশের গ্রামাঞ্চল যে গ্রামাঞ্চল চিরকাল উপেক্ষিত, সেই গ্রামাঞ্চলের দিকে লক্ষ্য রেখে বাজেট ব্যয় বরাদ্দ করার যে নীতি ঘোষণা করা হয়েছিল সেই নীতি মাফিক কাজ বা লক্ষণ আমরা এই বাজেটের ব্যয় বরাদ্দের মধ্যে দেখতে পাচ্ছি না। বাংলাদেশের মানুষ এক বছর ধরে সংগ্রাম করেছেন, তারা অনেক বেনামী জমি উদ্ধার করেছেন, তারা অনেক ফসল ঘরে তুলেছেন।

তেমনি বহু গরীব মানুষ যারা কোন ফসলই ঘরে তুলতে পারেন নি, আর একদিকে সংগ্রাম করে সাধারণ মানুষ যে ফসল তুলেছেন তা আজ প্রায় নিঃশেষ হয়ে গিয়েছে। এমতাবস্থায় গ্রাম বাংলার বহু লোক কয়েকমাস ধরে বেকার থাকবে। এই বেকার মানুষদের মধ্যে কাজ দেবার ব্যবস্থা, কোন একটা প্রচেষ্টা বা অর্থ বরাদ্দ এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি না। এর থেকে গ্রামাঞ্চলে অসন্তোষ দেখা দিতে পারে। এবং গ্রামের মানুষের মধ্যে অপরাধপ্রবণতা বেড়ে যেতে পারে। সেইজন্য গ্রামের দিকে দৃষ্টি রেখে অর্থ বরাদ্দ করা প্রয়োজন আছে। আমরা বিশেষ করে কয়েকটি খাতের মধ্যে যদি টি. আর. এর মাধ্যমে যদি গ্রামাঞ্চলে বেশী অর্থের বরাদ্দ করতে পারি তাহলে তার মধ্য দিয়ে গ্রামাঞ্চলে অনেকগুলি কাজ করতে পারি। গ্রামাঞ্চলে কাঁচা রাস্তা সংস্কার করা যায় তেমনি কিছু মানুষকে কিছু সময়ের জন্য কাজের বন্দোবস্ত করা যায়। তারপর কৃষির জন্য জল নিকাশের যে সমস্ত পথ আছে সেগুলি আজ বন্ধ হয়ে আছে, সেগুলিও সংস্কার করা যায়। হাজা-মজা পুষ্করিণী খাল ইত্যাদি সংস্কার করে সারা বছর জল ধরে রাখতে পারা যায়। তার দ্বারা গ্রামে আরো বেশী ফসল উৎপন্ন হতে পারে যেমন খাদ্য শস্যের দিক থেকে পশ্চিমবঙ্গকে স্বয়ংস্তর করে তোলা যায় তেমনি অর্থনৈতিক সহায় সংগতিও বাড়ান যায়। কিন্তু এই বাজেটে সেদিক থেকে কোন লক্ষ্য রাখা হয়নি। তারপর আর একটি বিষয়ের প্রতি এই সভার আমি দৃষ্টি আকর্ষণ করবো। পশ্চিমবাংলার একটা অবহেলিত এলাকা সুন্দরবন। এর উন্নতির জন্য এই সরকার প্রথমে কিছু আশা-ভরসার কথা বলেছিলেন, কিন্তু দুঃখের বিষয় সেই আশা-ভরসা এবারকার বাজেটে কিছু দেখতে পাচ্ছি না। এই সুন্দরবন ২৪-পরগণা জেলায় যে খাদ্য শস্যের সংগ্রহের লক্ষ্যমাত্রা স্থির হয়েছে সেই লক্ষ্যমাত্রার সবটাই সংগ্রহ করা হবে সুন্দরবন থেকে। এই সুন্দরবনের মানুষ বাংলাদেশের গণতান্ত্রিক মানুষের সংগ্রামের সঙ্গে, যুক্তফ্রন্টের মাধ্যমে সংগ্রাম করেছে এবং যুক্তফ্রন্টকে টিকিয়ে রাখবার জন্য সংগ্রাম করেছে। কিন্তু সেই এলাকায় যারা দুধ, মাছ, চাল, শাকসব্জী বিভিন্ন সহরে যোগান দেয় সেই এলাকার মানুষের উন্নতির জন্য সেই এলাকার সামগ্রিক উন্নতির জন্য কোন প্রচেষ্টা এই বাজেটের মধ্যে আমরা দেখতে পাচ্ছি না। এই বাজেটের মধ্য দিয়ে আমরা আশা করেছিলাম সুন্দরবনের যাতায়াত ব্যবস্থা সেখানকার শিক্ষা, জনস্বাস্থ্য ইত্যাদি যা অবহেলিত হয়ে আছে তার কিছু কিছু প্রতিকার করা হবে। কিন্তু সেই উন্নতির কথা এই বাজেটে কিছুই নেই। তারপর মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই সভা এবং মাননীয় মন্ত্রী মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করবো যে এখানে একটা প্রশ্ন প্রায় উঠেছে পুলিশী ব্যবস্থা সম্বন্ধে। এই পুলিশী ব্যবস্থা নিয়ে এ পক্ষ এবং ও পক্ষ অনেক কথাই বলেছেন। আমরা জানি যুক্তফ্রন্ট সরকার যতবারই ঘোষণা করুক না কেন পুলিশ গণতান্ত্রিক আন্দোলনকে বাধা সৃষ্টি করবেন, কিন্তু আমরা জানি বর্তমান রাজ্য কাঠামোকে একদিকে আমলাতন্ত্রে পুলিশী স্তম্ভের উপরই দাঁড়িয়ে আছে। এই দুটো বজায় রেখে পুলিশকে পুরাপুরি জনসাধারণের কাজে কোন মতেই লাগান যাবে না এটা আমরা লক্ষ্য করেছি।

আমরা লক্ষ্য করেছি—যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পরে জনসাধারণের চাপে পুলিস কিছু দিন গণতান্ত্রিক আন্দোলনের পথে বাধা সৃষ্টি করেনি একথা ঠিকই, কিন্তু পরপর আমরা দেখলাম বিভিন্ন কোর্টের ঐ ইনজাংসনের নাম করে, সেটাকে আইন-শৃঙ্খলা রক্ষার নাম করে পুলিশ গণতান্ত্রিক আন্দোলনের পথে মাঝে মাঝে বাধা সৃষ্টি করছে। সেখানে কিন্তু তারা যুক্তফ্রন্ট সরকারের নীতিটা পুরাপুরি মানতে চাচ্ছে না। আমি অভিজ্ঞতা থেকে বলতে পারি গত ধানকাটার সময় আমরা দেখেছি গোসাবা থানার পুলিশ। পুলিশ ব্যাপকভাবে এই গণ আন্দোলনকে বাধা দিয়ে—তাদের চাষ করা ধান যাতে তারা নিজেদের ঘরে না তুলতে পারে, তারজন্য পুলিশ জোতদারের হয়ে কাজ করেছে, রাত্রির অন্ধকারে শীতের দিনে নানারকম নির্মম অত্যাচার নিপীড়ন চালিয়েছেন, বহু আদিবাসী রমণীদের পুলিশ ধরে নিয়ে গিয়ে অথবা কষ্ট দিয়েছে। তাদের আহারের কোন ব্যবস্থাও পুলিশ করে

নাই। এরই প্রতিবাদে গোসাবা থানায় ব্যাপক হরতাল পালিত হয়। তাতেই প্রমাণিত হ পুলিশকে যতবারই গণতান্ত্রিক আন্দোলনের পথে বাধাসৃষ্টির পথ থেকে নিয়ে যাবার চেষ্টা হোক কেন, তা হচ্ছেনা। গত ১৮।২।৭০ তারিখে দক্ষিণ রাধানগরে একটা জনসভা করতে চেয়েছিলা যেখানে কৃষ্ণমোহন মুখার্জী বলে একজন জোতদার আছেন। সেখানে তিনি স্বনামে বেনামে প্র ছ'হজার বিঘা জমি রেখেছেন। সেখানে হাইকোর্টের ইন্‌জাংসনে একশোর উপর পুলিস থাকে পাঁচ ক্যাম্প করে। আমরা যখন সেখানে মিটিং করতে গিয়েছি—সেই পুলিশ বারবার বাধা সৃষ্টি করেছে- হাইকোর্টের ইন্‌জাংসন আছে ইত্যাদির অজুহাত দেখিয়ে। তারা আরো ভয় দেখিয়েছে এই ব যে প্রয়োজন হলে আপনাদের বিরুদ্ধে আমরা কেস করতে পারি। এই দিয়ে প্রমাণ হচ্ছে—যতদি না এই সমাজ কাঠামো তথা রাষ্ট্র কাঠামোর পরিবর্তন এনে পুলিশকে সংযত করতে পারছি, এ প্রশাসনিক ব্যবস্থাকে ঢেলে সাজাতে পারছি, এর খোল নলচে পাল্টান যাচ্ছে, ততদিন এই পুলি দিয়ে যতই বলি জনসাধারণের কাজ হবে—তা নিশ্চয়ই হবে না। আমরা যদি বিভিন্ন ঘটনাবলি লক্ষ করি, তাহলে দেখবো—পুলিশ আজও সেই লাঠি, গুলি, কাঁদানে গ্যাস ছুড়ছে, অসংযত আচরণ করছে এইজন্য এই পুলিশী ব্যবস্থাকে নতুন করে ঢেলে সাজার প্রয়োজন আছে বলে আমি মনে করি।

এই কয়টি কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমহম্মদ ইদ্রিস আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে বাজে এখানে উপস্থাপিত করেছেন, তার ভেতর লক্ষ্য করলে দেখা যাবে—গণতান্ত্রিক বা সমাজতান্ত্রি বাজেট নয়। এটাকে বরং আমলাতান্ত্রিক বাজেট বলা যেতে পারে। এর কারণ স্বরূপ আমি আপনা কাছে নিবেদন করবো—স্যার, এই বাজেটে পে-কমিশনের কথা বলা হয়েছে। এই পে-কমিশনের হিসেব বেরিয়েছে, সেই হিসেব অনুসারে দেখা যায় একজন পিওন মাসে ২৭৪·৫০ টাকা বেতন পাচ্ছে আর সেই পিওনের যোগ্যতাসম্পন্ন অপর ব্যক্তি একজন গরুর রাখাল সে মাসে ১৫ টাকা মাইে পায়। পার্থক্য একজন সরকারী চাকুরে, অপরজন নয়। তাহলে কি করে বলবো—এই বাজেট সমাজ তন্ত্রবাদের একটী নজির। আরো দেখা যায়—একজন ম্যাট্রিক পাশ বা স্কুল ফাইন্যাল পাশ কর সরকারী কর্মচারী মাসে ৪৫০ টাকা মাইনে পাচ্ছে। আর অপরদিকে হাজার হাজার বি-এ, এম- পাশ করা যুবক চাকুরী পাচ্ছে না। বেকার হয়ে ছেঁড়া স্যাণ্ডাল পায়ে দিয়ে রাস্তায় ফ্যা ফ্যা কে ঘুরে বেড়াচ্ছে। এই কি সমাজতন্ত্রের নমুনা? না সাম্রাজ্যবাদের নমুনা? অর্থমন্ত্রীর আনিত বাজে আমলাতন্ত্রের পরিচায়ক। যদি কোন দেশকে সমাজবাদের দিকে এগিয়ে নিয়ে যেতে হয়, তাহলে তা একটি বিশেষ নীতি থাকা দরকার। যেসমস্ত তথাকথিত সর্বহারার দল ট্রেজারী বেঞ্চে বসে চীৎকা করছে, তাদের জানা দরকার কিভাবে দেশকে সমাজতন্ত্রবাদের দিকে এগিয়ে নিয়ে যাওয়া যায়।

[5-30—5-40 p.m.]

তাদের কিছু শিখবার আছে, তারা তো কিছুই জানে না, তারা জানে শুধু গুণ্ডামী, ধান লু চুরি ডাকাতি—এর সবে তারা অভ্যস্ত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমাজতন্ত্রবাদের নীতি কংগ্রেসের কাছ থেকে শিখতে হবে। ১৯৫৪ সালে ষ্টেট য়্যাকুইজিসন য়্যাক্ট পাশ করে বাংলাদেশে কংগ্রেস দেখিয়ে দিয়েছে যে কি করে সমাজতন্ত্রবাদের দিকে এগিয়ে যেতে হয়—নীতি হল, বড়কে কি কিছু করে কেটে ছোট করতে হবে। আর ছোটকে কিছু কিছু করে বাড়িয়ে বড় করতে হবে, তবে তো কালক্রমে দুটোর সমন্বয় হবে। যেমন এই আইনের ফলে মুর্শিদাবাদ জেলার অন্তর্গত লালগোলা মহারাজ শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় ( সদস্য ) আজ সর্বহারার দলে গিয়ে মিশেছেন। ওখানে জ্যোতিবাবু পায়ের তলায় বসে ল্যাজ নাড়ছেন সেই নীতিকে অনুসরণ করে বড়কে ছোট করতে হবে এ

ছোটকে টেনে উপর দিকে তুলতে হবে, তবেই তো সমাজতন্ত্রবাদ হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেখা যাচ্ছে যে অধ্যক্ষ মহাশয়ই সবাইয়ের থেকে চালাক। কলকাতা মহানগরীর বিরাট অংশের মালিক হয়েও আজ তিনি সর্বহারাদের ঘাড়ে চেপে স্পীকারের আসনে বসে তাদের মাথায় হাতুড়ি ঠুকছেন এবং সর্বহারাদের দল তাতে খুবই আনন্দিত যেহেতু হাতুড়ি ঠোকায় হাতে ব্যথা হলেও মেডিকেল রিলিফের জন্য তাদেরকে খরচ দিতে হয় না—সেইজন্য তারা উল্লসিত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেট সম্বন্ধে বিস্তারিত আলোচনা করলে দেখা যায় যে এই বাজেটে জনকল্যাণকর কোন কাজের ইংগিত দেয় না। বাংলাদেশ কৃষিপ্রধান দেশ। কৃষি সম্বন্ধে ব্যয়বরাদ্দ বৃদ্ধি যদি না হয়, তাহলে দেশের শতকরা ৮০ জন লোক যারা কৃষির উপর নির্ভর করে, তাদের অর্থসংস্থান হবে কোথা থেকে? কৃষির উপর বাংলাদেশের অর্থনীতি নির্ভরশীল—দেশের উন্নতি, জাতির উন্নতি যদি করতে হয় তবে কৃষির দিকে বেশী করে নজর দিতে হবে, কৃষির উন্নতি সাধন করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সরকারকে বর্বর এবং অসভ্য সরকার আখ্যা দেয়া হয়েছে। ইহা যথার্থই হয়েছে। কারণ বাজেটে—দেখা যাচ্ছে যে কৃষি খাতে ব্যয়বরাদ্দ কমানো হয়েছে এবং কৃষির উন্নতির জন্য যে সার ও সাজসরঞ্জাম দরকার তার উপর ট্যাক্স বসানো হয়েছে। তবে ফ্রন্ট সরকার বর্বর সরকার নয়তো কি? স্যার ওপক্ষ থেকে চিৎকার করে বলছে যে কংগ্রেসীরা ২০ বছরে কি করেছেন? আমি বলি কংগ্রেস যদি কিছু না করতো তাহলে সরকার পক্ষের সর্বহারাদের অস্তিত্ব থাকত না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাজেট সম্বন্ধে যে আমলাতন্ত্রের কথা বলছিলাম তার পরিপ্রেক্ষিতে আরো বলা যায় যে সরকারী কর্মচারীর মাইনা দিন দিন বাড়ছে বলে গ্রাজ করছি না। আমার বক্তব্য এইজন্য যে দেশের প্রত্যেকটি স্তরের লোক যদি সমান সুযোগ সুবিধা না পায় এবং শুধু একশ্রেণীর লোক একচেটিয়ে অধিক সুযোগ সুবিধা পায়; তাহলে পেট মোটা হয়ে যাবে, হাতপাগুলি সরু হয়ে সমাজের বিকৃত চেহারা হবে। সেই সমাজ সুস্থ সমাজ নয়। কাজেই যেমন পে-কমিশন বসানো হয়েছে সেই ধরণের কমিশন ক্ষেত মজুরদের মজুরী নির্দ্ধারণের জন্য বসানো হোক এবং তাতে প্রতিনিধিত্ব করবে ক্ষেতমজুর, সরকারী কর্মচারী নয়। একজন ক্ষেতমজুরের ডেলি মজুরী কমপক্ষে ১০ টাকা নির্ধারণ করতে হবে এবং কৃষক যারা ক্ষেতে ফসল ফলাচ্ছে এবং দেশকে খাদ্য সাপ্লাই দিয়ে বাঁচিয়ে রাখছে তাদের ফলানো খাদ্যশস্যের দাম নির্ধারণের জন্য অপর একটি কমিশন বসানো হোক। আমার মতে কৃষকদের যে পরিমাণ কাজ করতে হয় তাতে এক কুইন্টল ধানের দাম কমপক্ষে ১০০ টাকা হওয়া উচিত এবং এক কুইন্টল পাটের দাম ২০০ টাকা হওয়া উচিত। তা যদি না হয় তাহলে আমলাতন্ত্ররাজ প্রতিষ্ঠিত হবে এবং সাধারণ জনগণকে অনশন অর্ধাশনে দিন গুজরাতে হবে। সেই সমাজ সুস্থ সমাজ হবে না তাতে সমাজতন্ত্রবাদ প্রতিষ্ঠিত হবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁরা চিৎকার করছেন সেন্ট্রাল বাজেটে রেলের ভাড়া বাড়ানো হয়েছে বলে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সেন্ট্রাল বাজেটে রেলের ভাড়া বাড়ানোর প্রস্তাব হয়েছে প্রতি ২০ কিলোমিটারে থার্ড ক্লাশে আগে যে ভাড়া ছিল তার উপর মাত্র ১০ নয়া পয়সা। এবং প্রতি ৫০ কিলোমিটারে মাত্র ২০ পয়সা বেড়েছে। এই বাড়তি ভাড়া যারা দিতে পারবে না, যাদের সংগতি নেই, ধরে নিতে হবে, তাদের আয় কম। যদি কম আয়ের লোক হয় তাহলে তারা এই ২০ কিলোমিটার পথ হেঁটে যাবে। তাতে দোষের কি আছে? পক্ষান্তরে ফ্রন্ট সরকার বলছেন "আমরা জনকল্যাণ করছি," কিন্তু তাঁরা কি করেছেন? তাঁরা বলছেন "আমরা ৯ বিঘা পর্যন্ত জমির খাজনা মকুব করেছি", অতএব "আমরা জনদরদী।" মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি চিন্তা করে দেখুন এই ফ্রন্ট সরকার খাস জমি এক বছর মেয়াদে বণ্টন করছেন মাথা পিছু এক বিঘা করে এবং তার জন্য বিঘা প্রতি লাইসেন্স ফি দিতে হচ্ছে ৩ টাকা ৫ আনা ৬ গণ্ডা ২ কড়া ২ ক্রান্তি অর্থাৎ একরে ১০ টাকা হিসাবে এবং তাদের পার্টি সেলামী দিতে হচ্ছে প্রতি বিঘায় ২৫ টাকা করে। তাহলে কোন্

মুখে এই অত্যাচারী সরকার জনসাধারণের কাছে গিয়ে বলবেন যে "আমরা জনকল্যাণ করি" ? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই অসভ্য সরকারকে একটি সাজেসান দিচ্ছি। সরকারী খাস জমি চিরস্থায়ী বন্দোবস্ত দিতে। তাহলে ভূমিহীন কৃষক জানতে পারবে যে অন্ততঃ ১ বিঘা জমির মালিক হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি বিচার করে দেখুন যে ৯ বিঘা জমির মালিকের আর্থিক অবস্থা আর ভূমিহীন কৃষকের আর্থিক অবস্থা কি সমান ? যদি তা না হয়ে থাকে তাহলে এটা কি এই অসভ্য সরকারের নীতি নয় ?—যে ৯ বিঘা জমির খাজনা মকুব আর এক বিঘা খাস জমির এক বছরের Licence fee ৩ টাকা ৫ আনা ৬ গণ্ডা ২ কড়া ২ কান্তি এবং পার্টি সেলামী আদায় ২৫ টাকা নেওয়া হচ্ছে ? এটা কি জুলুম নয় ? এটাই তো যুক্তফ্রন্ট সরকারের নীতি। এই নীতির উপর তাঁরা দাবীদার—"আমরা জনসাধারণের প্রতিনিধি" ? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পুলিশ সম্বন্ধে কিছু বলতে চাই। এ সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে পুলিশ খাতে ব্যয় বৃদ্ধি করা হয়েছে। কিন্তু কেন ব্যয় বৃদ্ধি ? যে পুলিশ দাঁড়িয়ে থেকে বহরমপুরে রাজ্জাক মিঞার সাইকেলের দোকান লুট করল, বইয়ের দোকান জ্বালাল, আরো বেশী করে লুটবার এবং জ্বালাবার জন্যই কি ব্যয়বৃদ্ধি দরকার ? না রাজ্যে মাওবাদ প্রতিষ্ঠার জন্য পুলিশ বাজেট বাড়ান হল ? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা সভ্য সরকারের বাজেট নয় সেইজন্য এই বাজেটের আমি তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে বাজেট পেশ করেছেন আমি সে বাজেট সমর্থন করছি নিশ্চয়ই এবং যুক্তফ্রন্ট সরকার যে দারুন অসুবিধার মধ্যে পড়ে এই ধরণের বাজেট রেখেছেন সেটা বুঝেই আমি আমার বক্তব্য রাখছি। মুখ্যমন্ত্রীর বাজেট বক্তৃতা পড়ে এবং বাজেট সম্পর্কীয় একটি পুস্তিকা পড়ে এবং বই পড়ে আমার কবিগুরু রবীন্দ্রনাথের গানের দুটি কলি মনে এল। গান গাইতে জানলে ভাল হত, তাই আমি এমনি বলি, 'অনেক কথা যাও যে বলি, কোন কথা না বলি, তোমার ভাষা বোঝার আশা দিয়েছি জলাঞ্জলি'। আমাদের যুক্তফ্রন্ট সরকারের সমগ্র ক্যাবিনেট সম্পর্কে বাজেট বক্তৃতার মধ্য দিয়ে অনেক কথাই আপনারা বলতে চাচ্ছেন, কিন্তু কোন কথা বিশেষ করে বলতে পারছেন না। আমি আপনার কাছে বলতে চাচ্ছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ব্যবসার ক্ষেত্রে সর্ট টার্ম প্রফিটেবিলিটি বলে একটা বস্তু আছে, ব্যবসার ক্ষেত্রে লঙ টার্ম প্রফিটেবিলিটি বলেও একটা বস্তু আছে। রাজনীতিতেও ঠিক তেমনি সর্ট টার্ম পপুলারিটি বলেও একটা বস্তু আছে, আবার লঙ টার্ম পপুলারিটি বলেও একটা বস্তু আছে। তাই আজকে যাঁরা দেশকে নূতন করে গড়তে যাবেন, যে প্রতিশ্রুতি যুক্তফ্রন্ট সরকার বারে বারে দিয়েছেন তাঁদের কাছে আমার ব্যক্তিগতভাবে প্রস্তাব যে সর্ট টার্ম পপুলারিটির দিকে না গিয়ে লঙ টার্ম পপুলারিটির দিকে তাঁরা যাবেন এই হচ্ছে তাঁদের কাছে আমার বক্তব্য। তাঁরা যেন ক্ষণে ক্ষণে নির্বাচনের কথা না বলেন। আজকে অবশ্য ১৯৬৮ সালের ফেব্রুয়ারীর মধ্যবর্তী নির্বাচনের পরেও কাউকে কাউকে বলতে শোনা যাচ্ছে যে আবার আমরা নির্বাচনে যাব, আবার আমরা জনতার রায় নিতে যাব। তাহলে জনতা যে রায় দিল তা কি রায় নয় ? নির্ব্বাচন নিয়ে রাজনীতির খেলা কি এই ভাবেই চলবে ? তা কখন চলতে পারে না। এই ধরণের কথা বলা হচ্ছে বলে আমাদের মধ্যে, সরকারের মধ্যে একটা দারুন চাঞ্চল্যের সৃষ্টি হয়েছে অসম্ভব চৈনদান সৃষ্টি করেছে, এটা দুর করা একান্ত দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই সর্ট টার্ম পপুলারিটির কথা বললাম, এই সর্ট টার্ম পপুলারিটীর সব চেয়ে বড় পরিচয় হল পে-কমিশনের রিপোর্ট।

[5-40—5-50 p.m.]

আমি নিজে আজকে এই বিধানসভায় মাননীয় প্রত্যেক সদস্যের কাছে বলছি, বিশেষ করে আমার পূর্ববর্তী বক্তা শ্রীগোপাল বসু মহাশয়কে, তিনি যে কথা বলেছেন, আমি বলছি, যে কয়েকটি মূল বক্তব্য এখানে রাখবো যদি মাননীয় মুখ্যমন্ত্রী ও অর্থমন্ত্রী, উপমুখ্যমন্ত্রী বা ওপক্ষের কোন সদস্য আমার যুক্তি খণ্ডন করতে পারেন আমার বক্তৃতা শেষ করবার পরে বা মুখ্যমন্ত্রী এবং সেই সব নেতাদের জবাবের পরে আমি এখানে দাঁড়িয়ে স্বীকার করে আমার কথাগুলি ফিরিয়ে নিয়ে যাব। আমি এখন সেই কথাগুলি রাখছি। আজকে যেকথা লোকে বলছে যে বেতনবৃদ্ধি আন্দোলন সেটা কিভাবে কোথায় চলেছে। শুধু যদি শ্রমিক শ্রেণীর অর্থনৈতিক স্বার্থে সুড়সুড়ি দিয়ে আমরা বেতন বৃদ্ধির আন্দোলনকে চাংগাক রি তাহলে আমি বলছি একদিন যে ট্রেড ইউনিয়ান নেতারা বা যে রাজনৈতিক দল এইভাবে শুধু অর্থনৈতিক স্বার্থে এই ইকোনমিজমের ঢেউ তুলে রাজনৈতিক দরিয়া পার হবার চেষ্টা করছেন তাদের পালের হাওয়া একদিন সরে যাবে এবং নৌকা ডুবি তাদের হবেই হবে। আমি তাঁদের কাছে বলছি তাঁরা কি লেনিনের কথা ভুলে গিয়েছেন। ১৯২০ সালে আন্তর্জাতিক কমিউনিষ্ট ইন্টার-ন্যাশানাল কনফারেন্সে, সেখানে যে সম্মেলন হয় তাতে জার্মান কমিউনিষ্ট নেতা ক্রিসপিয়েন বক্তৃতা করে বলেছিলেন যে জার্মানিতে আমরা বিপ্লব করবার জন্য প্রস্তুত আছি, মহান লেনিনের কাছে আমরা নির্দেশ চাইছি, তিনি আমাদের কাছে একটা প্রতিশ্রুতি দিন যে জার্মানিতে বিপ্লব হলে জার্মান শ্রমিক শ্রেণীর অর্থনৈতিক অবস্থা অন্তত খারাপ হবে না, ভালো হওয়া দূরের কথা। সঙ্গে সঙ্গে লেনিন ক্রুদ্ধ হয়ে উঠে দাঁড়িয়ে প্রতিবাদ করে বলেছিলেন···

I should like to ask whether such a tone is acceptable in a Communist Party...He said that the standard of living of the people in Russia is much lower than it is in Germany and when we established dictatorship in Russia, the workers began to hunger more. The victory of the working class is not possible without sacrifice.

অর্থাৎ ত্যাগ ছাড়া কোনদিন কিছু হতে পারে না, তাতে তোমরা বিপ্লব না করতে চাও কোর না। সমগ্র জার্মান কমিউনিষ্ট পার্টির নেতৃত্ব লেনিনের সেই কথায় বা সুরে পাল্টে গিয়েছিল। আমি বলছি, আপনারা বলুন লেনিন যে কথা বলেছিলেন সেটা আজকে আমাদের দেশে চলবেনা, আমরা ইকোনমিজম ছাড়া আর কিছু বুঝিনা। মাননীয় সভাপাল মহাশয়, আমি আর একটি বক্তব্য এখানে রাখতে চাই। স্যার, আমি নিজে মাও সে তুং-এর আদর্শে বিশ্বাসী নই। কিন্তু তাঁকে মার্কসবাদ লেলিনবাদ নেতা বলে এশিয়াতে অনেকে মনে করেন. ইউরোপ ও ল্যাটিন আমেরিকাতেও অনেকে মনে করেন। তাঁর চিন্তাধারার ভিত্তিতে পিপলস ডেইলিতে একটা এডিটোরিয়্যাল কিছুদিন আগে লেখা হয়েছিল, আমি সেটা পড়ছি,

Economism has along been a reaching tool with which to sabotage the proletarian revolutionary cause. Its special feature is to substitute economic struggle for political struggle, to corrupt the revolutionary will of the masses. To promote economism is a trick resorted to by bourgeois agents and scabs—opportunists jobsharers and colours in order to sabotage the workers' revolutionary movement and sell out the cause of proletarian revolution.

আজকে বলুন তাহলে যে না, এইসব চিন্তায় আমরা বিশ্বাস করিনা। আমরা ভারতবর্ষে নতুন ধরণের এক সাম্যবাদী আন্দোলনের চিন্তা করছি। আমরা নতুন শ্রমিক শ্রেণীর আন্দোলন করবার চেষ্টা করছি, এখানে এসব কথা চলবে না, এখানে খালি অর্থনৈতিক দাবীদাওয়ার কথা। স্যার, আমি দেখেছি, গত ২৬শে ডিসেম্বর সরকারী কর্মচারী এবং অনেকে মিলে মহাকরণের সামনে মিছিল করে এসেছিলেন। তাতে তাঁরা যে সমস্ত শ্লোগান দিয়েছিলেন তারমধ্যে অন্যতম একটি কৃষকের ধান

রক্ষা। হাসি পেল সেটা শুনে। আমি জিজ্ঞাসা করি যদি এতই শ্রেণী সচেতন হয়ে থাকেন তাহলে কোন কো-অর্ডিনেশান কমিটির নেতা বা কোন ১২ই জুলাই কমিটির নেতা সেই সমাবেশে গিয়ে বলেছিলেন যে না, তবুও আমরা ২৫০/৩০০ টাকা পাচ্ছি কিন্তু গ্রামের মানুষ যারা এই আনবিক যুগে, বিজ্ঞানের যুগে বা যে যুগে মানুষ চাঁদে যাচ্ছে সেখানে ৩২ হাজার গ্রামের মানুষ যারা ঘুঁটের যুগে পড়ে আছে, যারা দিনে ৮ আনা পয়সাও রোজগার করতে পারেনা,যেখানে বাংলাদেশে ২৫ লক্ষ যুবক বেকার, তাদের জন্য কিছু হোক। একদিনে হবেনা, তবে আগে তাদের জন্য কিছু ব্যবস্থা করা হোক, তাদের দাবী অগ্রাধিকার পাক। তা তাঁরা বলেননি কারণ তা বললে বিপ্লবের বেলুন চুপসে যাবে। স্যার, আজকে শুনেছি শ্রেণী সংগ্রাম তীব্রতর করতে হবে। মাননীয় গোপাল বসু মহাশয় যদি আলোচনা করতে চান—এই বিধান সভাতে এই প্রশ্ন বার বার উঠেছে, আমি চাই, জানা যাক শ্রেণী সংগ্রামটা কি। আজকে ডেবরা বা মেদিনীপুরে ঝাড়গ্রামে যেটা হচ্ছে সেটা আমি মানি না। কিন্তু তবুও যদি বলেন শ্রেণী সংগ্রাম সেটা তাঁরা বলতে পারেন, কারণ জোতদারের গলা কেটে মুণ্ড ঝুলিয়ে দিচ্ছে। তবুও জোতদারকে কেটে বলছে একটা শ্রেণী শত্রু নিপাত গেল। I can understand that as an evidence of class struggle though I do not accept that form of class struggle. আমি বুঝি তারা ক্লাস ষ্ট্রাগাল করছে। কিন্তু সেখানে সেই ক্লাস ষ্ট্রাগলকে দমন করবার জন্য কেন ইষ্টার্ণ ফ্রন্টিয়ার রাইফেলসকে নামিয়ে দিয়েছে। ইউনিভার্সিটিতে পিস্তল, সোর্ডস, স্পিয়ার নিয়ে ছাত্ররা আক্রমণ করছে, বলছেন, এ্যান্টি সোস্যাল এলিমেণ্টস। এ্যান্টী সোস্যাল তারা যদি হয় তাহলে সেই প্রবলেম অন্য রাজনৈতিক দলের—আমাদের দলকে বাদ দিয়ে নয়, যদি সেই প্রবলেম ক্রিয়েট করে তাহলে কেন তাদের এ্যান্টী সোস্যাল এলিমেণ্টস বলবেন না? কেন ডিফারেনসিয়ালী ট্রিট করবেন? আপনারা বলেছেন শ্রেণী সংগ্রাম, এটা কি শ্রেণী সংগ্রাম? গোপাল বাবু বললেন জমিদারদের লেঠেলদের সঙ্গে লড়াই হয়েছে।

সোনারপুরে যে তিনজন কৃষক কর্মী মারা গিয়েছিলেন তারা আপনাদের দলের মার্কসবাদী যারা রয়েছেন তাদের সঙ্গে কৃষক আন্দোলন করেছেন। এঁরা তিনজন খুন হয়েছেন। এরা Socialist ওয়ার্কার, এরা খুন হয়েছেন। কারা খুন করেছে, শ্রমিকে শ্রমিকে লড়াই করেছে, তাহলে আমি জানতে চাই, একপক্ষ বারবার শ্রেণী সংগ্রামের কথা বলছেন, বারবার ভাওতা দিচ্ছেন। তারা শুধু ঐ শ্রমিকশ্রেণীর ঠিকাদারী নিয়েছেন, ঐ মেহনতী কৃষকদের ঠিকাদারী নিয়েছেন। আর যুক্তফ্রণ্টের সমস্ত ১৩টি দল তারা লেঠেল, পাইক এবং বরকন্দাজ দলে নিচ্ছেন, একথা যদি বলেন তাহলে বলবো যে তারা সততার সঙ্গে হাউসে বলুন, ডিক্লেয়ার ডিসঙ্গ ইউনাইটেড ফ্রন্ট গভর্ণমেণ্ট, এই ধরণের জিনিষ চলতে পারেনা। আমি যতদিন যুক্তফ্রণ্টে থাকবো I shall continue opposing this move। আজকে আপনারা যুক্তফ্রণ্টের প্রত্যেকটি মিটিং-এ শরিকী সংঘর্ষ বন্ধ করবার কথা কেন বলছেন? কেন বলছেন বলুন? কেন বারবার বলছেন যে শ্রেণী সংঘর্ষ হচ্ছে মশাই, এটা আমাদের চালাতে হবে তাই, আজকে আপনাদের বলছি, আজকে বাংলাদেশের কাছে সবচেয়ে বড় প্রশ্ন হচ্ছে অর্থনৈতিক মূল্যায়ণের কথা। আজকে এই ২৫ লক্ষ বেকারের চাকুরীর কথা আমাদের আগে ভাবতে হবে। আজকে সেদিক থেকে আমাদের চিন্তা করতে হবে। এই সরকারী কর্মচারীদের মধ্যে অসংখ্য riasonable মানুষ আছে। ১৫ টাকা বা ২০ টাকা মাসে বেতন বাড়ালে তাদের কিছু হবেনা। কেননা, জিনিষের মূল্য সেইভাবে বেড়ে যাচ্ছে run away movement of prices of essential commoodities is going on. যতক্ষণ না সেটা চেক করা যাবে দাম বা মজুরী বাড়ালেও কিছু হবেনা। আমাদের Production বাড়াতে হবে এবং সেই সঙ্গে সঙ্গে একথাও বলতে হবে যে আমরা মনে করছি ২০ টাকা, ২৫ টাকা, ৩০ টাকা বেতন বাড়িয়ে দেবার প্রয়োজনীয়তা—যে হাসান বা হবিবর রহমান বা রঞ্জন হালদার বা ষ্টিফেন মোল্লা, তারা যখন মাইনের Packet ৩০০ টাকা বা ৪০০ টাকাই হোক, বর্দ্ধিত পে-প্যাকেট

নিয়ে বাড়ীতে ফিরে আসে তার স্ত্রী পুত্রের কাছে, সেই কর্মচারী যখন বাড়ীতে গিয়ে দেখে যে তার কয়েকটা ভাই বা বোন বেকার হয়ে শুকিয়ে শুমরে শুমরে মরছে—"ফেনাইয়া ওঠে বঞ্চিত বুকের পুঞ্জিত অভিমান"—তখন তার মনে জাগে আমার ভায়ের মধ্যে, আমার বোনের মধ্যে আমি Jealousy raise করছি। একদিন সে বেরিয়ে পড়ে সেই পে-প্যাকেট ছিনিয়ে নেবার চেষ্টা করবে। তখন আপনারা আর ঠেকাতে পারবেন না। কারণ যে কথা আমাদের শ্রদ্ধেয় হেমন্তবসু মহাশয় বলেছেন যে ফ্রসট্রেটেডে—এই ফ্রসট্রেটেড এক্সপেকটেশান এটা বড় মারাত্মক জিনিষ। এতে একদিন বিস্ফোরণ হবেই হবে। আজকে সরকারী কর্মচারীরা বোঝেন বা তাদের বুঝিয়ে বলতে হবে, শ্রমিক আন্দোলনে নেতৃত্ব যারা করেন তাদের একথা বুঝিয়ে বলতে হবে যে কেন তোমরা আজকে ৯ কোটি টাকা নেবে? আজকে তোমরা উদারতা দেখিয়ে বল। তোমরা না নেতৃত্ব নিয়েছো দেশের? তোমরা না মার্কসবাদ লেনিনবাদের কথা বলো? আজকে তোমরা বল যে, আমরা আমাদের দাবী বর্জন করে এই ৯ কোটি টাকায় বাংলা দেশের বেকারদের কিছু কিছু কাজের ব্যবস্থা হোক। আরো হাসপাতাল বাংলাদেশে হোক। স্বাস্থ্য মন্ত্রীর দপ্তরের জন্য আরো বেশী টাকা দেওয়া হোক। পূর্তমন্ত্রীর বিভাগে রাস্তা করবার জন্য আরো কিছু টাকা দেওয়া হোক। পানীয় জলের কল বসাবার জন্য আরো টাকা দেওয়া হোক। আরো বেশী গ্রামের উন্নতির জন্য নজর দেওয়া হোক। কো-অপারেটিভের দিকে নজর দেওয়া হোক। ত্রাণ খাতে আরো বেশী বরাদ্দ করার ব্যবস্থা হোক। ব্যাপক সেচের ব্যবস্থা করা হোক। কৃষি উন্নয়নের ব্যবস্থা করা, উৎপাদন বাড়াবার ব্যবস্থা করা হোক। যারা যুক্তফ্রন্টের নেতা, যারা শ্রমিক আন্দোলন পরিচালনা করছেন, তারা যদি সেই কাজ করতে পারেন তাহলে বুঝবো যে বাংলাদেশের সত্যিকারের নেতৃত্ব তারা দেবেন এবং ভারতবর্ষের নেতৃত্ব তারা দেবেন। শুধু একথা বললে হবেনা যে আমরা কিছু কিছু করছি, তাইতো কিছু করা যায়। একথা বলার তাদের সাহস নেই। ঐ সর্টটার্ম, পপুলারিটি বা ভাবছেন ১৯৭১ সালে আর কিছুদিন পরে ভোট রঙ্গে নামবো। আবার সরকারী কর্মচারীদের ভোট আমরা নেবো। মনে রাখবেন যে, সরকারী কর্মচারীরা এত বোকা নয়। তারা জেনে রাখুন যে এইভাবে ভোট আসবেনা। এইভাবে ভোটের খেলা কিছুতেই চলতে পারেনা। এ খেলা একদিন কাল খেলায় পরিণত হবেই। আমরা এইভাবে যদি চলি তাহলে আমরাই আমাদের কবর খুঁড়বো। We will be acting as our own grave diggers. আজকে তাই বলছি, যুক্তফ্রন্ট নেতাদের কাছে, আপনারা বসে মূল্যায়ন করুন। নতুন করে প্রাইওরিটি ঠিক করুন। আজকে এখানে বলছেন, ক্লাস ৮ পর্যন্ত ফ্রি করার কথা। আজকে আমি বলবো ৮ম শ্রেণী পর্যন্ত বাধ্যতামূলক অবৈতনিক শিক্ষা প্রবর্তনের চেয়ে গুরুত্বপূর্ণ কাজ হল প্রাথমিক শিক্ষকদের অবস্থার উন্নতি করা। গ্রামে গ্রামে উন্নত প্রাথমিক শিক্ষার ব্যবস্থা করা এবং আরো স্কুল বসানো। কারণ আজকে B. A. পাশ করা একটা ট্রেইণ্ড প্রাইমারী teacher একটা class IV Staff যা মাইনা পায় তাও পায়না। আজকে আমি আর একটা কথা বলে যাই, আপনারা বলছেন যে আপনারা কৃষকদের জন্য লড়বেন, আপনারা শ্রমিকদের জন্য লড়বেন, সেটা খুবই আনন্দের কথা। কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই, এই রকম কোন প্রগতিশীল আইন যুক্তফ্রন্ট সরকার আনতে পারবেন, যেটার Suggesstion আমি রাখছি। সেই সাজেশান হচ্ছে এই, আপনারা আইন করুন আমি সমর্থন করবো সেই আইন। আইন করুন যে যারা সরকারী কর্মচারী বা বে-সরকারী কর্মচারী বা কলকারখানায় কাজ করেন, যাদের বাধা মাইনে যারা বোনাস বা ডিয়ারনেস এ্যালাউন্স পান এবং যাদের অন্য রোজগারের ব্যবস্থা আছে, যেমন—ডাক্তার, উকিল, মোক্তার বা ব্যবসাদার, তারা গ্রামে কোন জমি রাখতে পারবেনা। এ্যাবসেন্টি ল্যাণ্ডলর্ড-এর মত তারা জমি রাখতে পারবে না। কৃষককে দিয়ে চাষ করাতে পারবে না। তাদের জমি আইন করে ভেষ্ট করিয়ে দিয়ে ল্যাণ্ডলেস পিপলসকে দিয়ে দিন এবং কেন্দ্রীয় সরকারের কাছে বলুন যে আমরা চাই সংবিধানের সংশোধন।

[5-50—6-00 p.m.]

আপনারা কি পারবেন শহরের রাস্তায় রাস্তায় যে লক্ষ লক্ষ হাজার লোক পথহারা হয়ে ঘুরে বেড়াচ্ছে তাদের কি পারবেন ঐ যে বড় বড় অট্টালিকা রয়েছে—সেই নিরীহ মানুষ যারা ফুটপাথে পড়ে আছে তাদের নিয়ে মিছিল করে সেই সমস্ত অট্টালিকায় বসিয়ে দিতে। সেখানে সমস্ত বিপ্লবী কর্মীরা ক্যাডাররা মূর্চ্ছা যাবেন—আপনারা বলুন সেইভাবে নোটিশ দিন। শ্রেণী সংগ্রামের কথা বলবেন না, ধাপ্পাবাজীর আশ্রয় দেবেন না। আমরা সেটা চাই—এমন কয় জন আছেন, এখানে দাঁড় করাতে পারেন? আপনারা তা পারবেন না—কারণ ভোট তাদের চাই, সত্যি কথা তাদের বলবার সাহস নাই।

( কমিউনিষ্ট মার্কসিষ্ট বেঞ্চ হইতে গোলমাল )

আমি কোন সমালোচনাকে ভয় করি না, যদি সৎ সাহস থাকে বলুন—উঠে দাঁড়িয়ে বলুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কারও বক্তৃতার সময় সমালোচনা করি না, আমি জানাতে চাই এই হাউসের যাঁরা তত্ত্ববিশারদ আছেন—তাঁরা আমার বক্তৃতা খণ্ডন করুন—আমি হাত জোড় করে সবার সামনে আমার ভুল স্বীকার করবো। এই রকম করে ফোড়ন কাটবেন না দাঁড়িয়ে কথা বলুন। বাংলাদেশের আজকে ট্রাম বাসে লোকসান হচ্ছে। সোস্যালিজিমে এই রকম কি লোকসানের কথা ভাবতে পারেন? মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন, মিঃ আমিন সাহেব তিনি নূতন এসেছেন, তিনি প্রশ্নোত্তরে বলেছেন এক একটি ষ্টেট বাসের জন্য ২৩ জন কর্মচারী। আমি জিজ্ঞাসা করি—সমস্ত দায়িত্ব নিয়ে বলি এমন সোস্যালিষ্ট পাবলিক সেক্টরে পার বাসে ২৩ জন কর্মচারী? আপনাকে প্রফিটেবল করতে হবে, দেউলিয়া করলে চলবে না—অন্তত লাভ না হয় নো লস বেসিসে চালাতে হবে। আজকে ষ্টেট বাস নোটিশ দিচ্ছে সহরে অন্য প্রাইভেট বাস না চালাবার জন্য—তাতে আমাদের রেভিনিউ ফল করবে। ট্রাম বলছে বাসের ভাড়া বাড়াও—না হলে চলছে না। কোথায় যাচ্ছি আমরা, আজকে এটা কেন হচ্ছে? আজকে একথা বলতে বাধ্য হচ্ছি যে কংগ্রেস আমলে কোন সাইনটিষ্ট বা প্রফেসন্যাল এক্সপার্টদের কোন স্থান ছিল না—তাদের কোন মর্যাদা ছিল না—সেখানে ডিভাইন রাইট অব পলিটিক্যাল পার্টিস ছিল। সেখানে পলিটিক্যাল পার্টির ক্যাডারদের বসিয়েছেন এক্সপার্ট করে তাঁদের জায়গায়। আজকে এদের ডাকুন, সেই সমস্ত প্রফেসন্যাল এক্সপার্টদের ডাকুন, কনষ্ট্রাকসন্যাল এক্সপার্টদের ডাকুন—ডেকে দেখুন কেন ট্রাম ষ্টেট বাসে লোকসান হচ্ছে। ফেয়ার ষ্ট্রাকচার-এর কথা ভাবুন। আমি দায়িত্ব নিয়ে বলছি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনারা নিজেরা বসে দেখুন কি করে এই পাবলিক সেক্টর ভেঙ্কার থেকে লস কমাতে পারি। আমি বলবো যে আজকে যে কোন মিছিলে দেখতে পাচ্ছি যে বলা হচ্ছে ক্লাস-৮ পর্যন্ত ফ্রী করার কথা। কই একটিও তো প্রপোজ্যাল দেখছি না, একটিও জেসচার, পোষ্টার দেখছি না যে গ্রামের হাসপাতাল বাড়াতে হবে এবং তার জন্য আরও ব্যয় বরাদ্দ করতে হবে, বেকারীর ব্যবস্থা করতে হবে—কই একটি পোষ্টারে সে সমস্ত কথা দেখি না। চারিদিকে পোষ্টারে—শ্লোগানে দেখছি যে ক্লাস-৮ পর্যন্ত ফ্রী করতে হবে—পার্টিবাজী করবার জন্য দেশের শিক্ষায়তনগুলিকে কুক্ষিগত করবার জন্য। আমি একথা বলে যাচ্ছি জেনে রাখুন যে মন্ত্রী অসত্য ভাষণ দেন। আমি সেদিন হাই স্কুলগুলির সুপারসেসনের জন্য অভিযোগ তুলেছিলাম—তাতে শিক্ষামন্ত্রী মহাশয় বল্লেন আমি তো জানি না—এগুলি বোর্ড করেন—ষ্ট্যাটুটারী বডি তারা ইনডিপেনডেন্ট করপোরেসন, আমাদের গভর্ণমেন্টের সংগে কোন সম্পর্ক নাই। তারা সুপারসিড করলে আমরা কি করবো? আমি একটা কেস দেখাচ্ছি সেখানে নোটিশ দিচ্ছে—আমি সেটা পড়ে দিচ্ছি .....

From the D. P. I. to Shri N. Sinha, Secretary, West Bengal Board of Secondary Education. Subject: Appointment of an Administrator to Lajpat Hindi High School. In enclosing two reports of enquiry into the affairs of

Lajpat Hindi High School, the undersigned has to state that the dissension amongst the office-bearers of the Managing Committee has extremely prejudiced the education of the students and the interest of the teachers of the said school.

Under the circumstances, it is recommended that the present Managing Committee should be superseded and any suitable person may be appointed Administrator of the school with immediate effect .....

এটা কি হচ্ছে ? প্রত্যেকটি স্কুলে এই রকম হচ্ছে—এই রকম সেকেণ্ডারী বোর্ড অব এডুকেশন থেকে চিঠি পাচ্ছে। ডি. পি. আই বলছেন we are absolutely innocent as the Board is a statutory board and it does everything. এইভাবে এডুকেশন চলছে—আবার ক্লাস এইট পর্যন্ত ফ্রী করে এই রকম করবেন।

আপনাদের নন পার্টি এ্যাডমিনিষ্ট্রেশনের দিকে যেতে হবে। আজকে একথা ঠিকই যে আমরা নির্বাচনে জিতেছি। কিন্তু একথা মনে রাখতে হবে দেশের মধ্যে যখন সংকট আসে তখন তিনটি রি-এ্যাকসন হয়। একটা হচ্ছে এ্যাপাথি, ঔদাসীন্য, একটা হচ্ছে আত্মপ্রবঞ্চনা তৃতীয় হচ্ছে বিদ্রোহের ভাব আসে মনে। কিন্তু আপনাদের কাছে বলতে চাচ্ছি যে কংগ্রেস থেকেও এমনি করে নির্ব্বাচনের জয় দেখিয়ে দেখিয়ে আত্মশ্লাঘা, আত্মপ্রবঞ্চনায় সেল্‌ফ ডিসেপসনে এভাবে ভুগেছিলেন। আমরা জিতেছি এতে আশ্চর্য্য হবার কি আছে। অকুণ্ঠ সমর্থনে জিতেছি। সমগ্র হাউসে ৫০ জন কংগ্রেসের, আর বাদ বাকি সমস্তই যুক্তফ্রন্টের দিকে। কাজেই এটাকে বিরাট কিছু বলার নাই। আমরাতো জানতাম আমরা জিতব, আমাদের পেছনে সমর্থন আছে। আমরা জিতেছি বলেই যেন মনে না করি যে আমাদের হয়ে গেছে। প্রফুল্লবাবুও এক একটা নির্ব্বাচনে জিততেন আর একথা বলতেন। আমরা যেন সেই সেল্‌ফ ডিসেপশনের পথে এগিয়ে না যাই। আমরা যেন সেই পথে না গিয়ে নূতন পথে এগিয়ে যাবার সংকল্প নিই। আমি আবার বলছি, আমরা যেন গঠনমূলক মন নিই। তার জন্য নূতন সংগ্রামী মন রাখতে হবে Revolutionary realism must substitute revolutionary romanticism.

আজকে আমাদের বাস্তবতাবোধ থাকা দরকার। এরা তো কোন্ ছাড়, আপনি বিপ্লবী ইতিহাস পড়েছেন রাশিয়ার। ১৯১৭ সাল থেকে ১৯২১ সাল-এর ফেব্রুয়ারী পর্য্যন্ত জঙ্গী কমিউনিজম অর ওয়ার কমিউনিজম পিরিয়ড ছিল। কম্পালসারি গ্রেন রিকুইজিসন অর্ডার ছিল, লেনিন ট্রাষ্টির সই ছিল, অথচ অর্থমন্ত্রী ১৯২১ সালে প্রথম কর্মসূচী, নূতন পলিসি ইণ্ট্রোডিউস করে বললেন compulsory grain requisitioning সরিয়ে নিলাম। কৃষকদের আবার সুযোগ দেওয়া হল, প্রাইভেট ট্রেড ইণ্ট্রোডিউস করলেন এবং শিল্প ক্ষেত্রে ১০ জন কর্ম্মচারী নিয়োগ করার সুযোগ করে দিলেন। ক্লাস ওয়ান থেকে ক্লাস থ্রীতে নেমে আসলেন। লেনিন তাঁর কমরেডদের কনফারেন্স ডেকে বললেন······

We have to pass through succession of transition periods ultimately passing through the stage of socialism, State capitalism, then socialism and ultimately to communism······

তাই তিনি সাক্‌সেশন অব ট্রান্‌জিশন পিরিয়ডস্‌ এর বাস্তবতাবোধ তাদের বুঝিয়েছিলেন, তিনি আমাদেরও দীক্ষা দিয়েছিলেন, এবং অনেক যুগ পেরিয়ে যেতে হবে। সেই বাস্তবতাবোধের মধ্য দিয়ে আমরা রাষ্ট্র-এর পুঁজিবাদের মধ্য দিয়ে সমাজতন্ত্র অর্থনীতির মধ্য দিয়ে আমরা কমিউনিজমের লক্ষ্যে পৌঁছাব। আর এখানে এসে বড় বড় কথা বললেই হল ? আমরা এখানে শ্রেণী সংগ্রাম করে চলে যাব, শ্রেণী সংগ্রামের কি এই নমুনা ? এক দল আর এক দলকে হত্যা করবে, এক দলের শ্রমিক সংগঠন আর এক দলের শ্রমিক সংগঠনকে ভেঙ্গে শেষ করে দেবে ? তা হতে পারে না। যদি মনে

করে থাকেন যে সেই শ্রেণী সংঘর্ষ আপনাদের অর্থে গৃহযুদ্ধের পথে নিয়ে যাবেন তাহলে এর চেয়ে অনেষ্ট ষ্টেটমেন্ট অব ফ্যাক্টস্ এও সিচুয়েশন হবে যদি বলেন যে আমরা দেশে গৃহযুদ্ধের ডাক দিচ্ছি। এবং সেই গৃহযুদ্ধে রণ তৃষ্ণা মেটাবার যদি শখ থাকে তাহলে তা মিটিয়ে নিন। যারা থাকবে তারা গোটা বাংলাদেশ গোটা ভারতবর্ষ চালাবে। তা যদি না করেন, এই রকমভাবে মার মার চলবে আর বলবেন শ্রেণী সংঘর্ষ সেটা কোন সোসিয়েলিষ্ট গণতন্ত্রে বিশ্বাসী মানুষ এ জিনিস মেনে নিতে পারে না। তাই আপনাদের বলছি যে রাজনৈতিক দম্ভ পরিত্যাগ করতে হবে। বিপ্লবের সবচেয়ে বড় ধর্ম হিউম্যানিটি। আমি আবার বলছি আপনার মনে করতে হবে নূতন বাস্তবতাবোধ নিয়ে চলবেন কিনা এবং দলীয় সংকীর্ণতা উত্তীর্ণ হয়ে বাংলাদেশের মানুষকে নূতন পথে নিয়ে আসবেন কিনা। আমি মুখ্যমন্ত্রী এবং সমগ্র মন্ত্রীসভার কাছে আবেদন করছি, আপনারা অন্ধকারের ভিতর থেকে একটি সম্ভ প্রস্ফুটিত ফুলকে কি ছিনিয়ে আনতে পারবেন? আমি চাচ্ছি আপনারা সফল হোন, ঈশ্বর আপনাদের সহায় হবেন। জয় হিন্দ।

[6-00—6-10 p.m.]

**শ্রীঅক্ষয় কুমার বর্মা:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, ১৯৭০-৭১ সালের বাজেট সম্পর্কে আলোচনা করতে গিয়ে প্রথমেই আমি হাউসে যে গুরুতর অভিযোগ আনব সেটা হচ্ছে এই বাজেটে বাংলাদেশের লক্ষ লক্ষ দুঃস্থ নরনারীকে শুধু বঞ্চনা এবং সান্ত্বনা উপহার দেওয়া হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় এ সম্পর্কে আমি মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বিবৃতির একটি অংশের দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। তিনি দুর্ভিক্ষ-ত্রাণ খাতে বলেছেন, "আগামী ১৯৭০-৭১ সাল স্বাভাবিক থাকবে এই প্রত্যাশায় স্বল্পতর বরাদ্দ এর কারণ।" কিন্তু বাস্তব অভিজ্ঞতার সঙ্গে যাঁদের পরিচয় আছে তাঁরা জানেন আগামী ১৯৭০-৭১ সাল স্বাভাবিক তো যাবেই না, বরং অস্বাভাবিকভাবে যাবে। এর কারণ আপনি জানেন যে, গ্রামদেশে মালিক এবং বর্গাদারদের মধ্যে সম্পর্ক মোটেই ভাল নয়, গ্রামের ক্ষেত মজুরদের কাজের সংস্থান ক্রমশঃ কমে যাচ্ছে এবং গত ৫ মাস ধরে যেভাবে ধান লুঠের কারবার চলেছে তাতে বহু প্রকৃত মালিক ধানের ভাগ পায়নি এবং অনেক লোক যারা জমি চাষ করেছিল তারা ন্যায্য ফসল থেকে বঞ্চিত হয়েছে। কাজেই ১৯৭১ সালে গ্রামবাসীদের অবস্থা ভাল যাবে এটা আমি মনে করতে পারিনা এবং ঘটনা তা বলেনা। ১৯৭০ ৭১ সালে দুর্ভিক্ষ-ত্রাণ খাতে অত্যন্ত কম টাকা রাখা হয়েছে। মুখ্যমন্ত্রীর বিবৃতি অনুযায়ী আমরা দেখছি এই খাতে ৪ কোটি ২৩ লক্ষ টাকা হ্রাস করা হয়েছে গত বছরের চেয়ে। এই যে আপনারা প্রত্যাশা করছেন এই বছরটি ভাল যাবে এটা হতাশা হবে বলে আমি মনে করি। ১৯৬৯-৭০ সালে সংশোধিত বাজেটে যেখানে ১ কোটি ২০ লক্ষ টাকা ধরা হয়েছিল তা সত্ত্বেও দেখা গেছে গ্রামেদেশের বহু গরীব, দুঃস্থ নরনারী পার্মানেন্ট জি, আর, থেকে বঞ্চিত হয়েছে এবং টেমপোরারী জি. আর. যেটা দেওয়া হয়েছিল সেটা বেশীর ভাগ লোক পায়নি। কংগ্রেস আমলে কিন্তু তারা প্রচুর জি. আর পেয়েছিল। ঐ বছর ১ কোটি ২০ লক্ষ টাকা দেওয়া সত্ত্বেও আমরা খবর পেয়েছি বহু পার্মানেন্ট জি, আর, হোল্ডাররা জি. আর. পায়নি। তারপর টি. আর —এরজন্য যেখানে ২ কোটি ৫০ লক্ষ টাকা ধরা হয়েছিল এবার সেখানে ১ কোটি ৩০ লক্ষ টাকা ধরা হয়েছে। একটা জিনিস লক্ষ্য করবার আছে এবং সেটা হচ্ছে গ্রামে যখন অভাব দেখা দেবে তখন দুঃস্থ মানুষ যারা কাজ করতে পারবে না তাদের জন্য কিন্তু জি, আর, দিতে হবে এবং যারা কাজ করতে পারবে তাদের কাজের মাধ্যমে বাঁচার সুযোগ করে দিতে হবে এবং তখন কিন্তু টি. আর. ছাড়া তাদের বাঁচান যাবে না। আমার বিশ্বাস এবং হাউসের কাছে এটা জানাচ্ছি যে, এই খাতে ব্যয় অত্যন্ত কম করে সরকার কিন্তু ভাল কাজ

করেন নি। মনে রাখবেন এর ফল আপনাদের ভোগ করতে হবে। তারপর, সরকার তাঁদের এই বাজেটে কিছু কিছু উন্নয়নমূলক কাজ ধরেন নি একথা বললে মিথ্যা কথা বলা হবে। তাঁরা নিশ্চয়ই কিছু কিছু ধরেছেন। তবে একটি কথা আমি বলতে চাই যে, অমরবাবু বলেছেন এবং উত্তরবঙ্গের আরও ২১৪ জন এম. এল. এ. যাঁরা রয়েছেন তাঁরাও জানেন এই উত্তরবঙ্গের প্রতি কংগ্রেস আমলে মোটামুটিভাবে যে অবিচার করা হোত যুক্তফ্রন্টের আমলেও দেখছি সেই একই ধরনের অবিচার করা হচ্ছে। আপনারা একটি জিনিস লক্ষ্য করুন বাংলাদেশের উত্তর খণ্ড এবং পশ্চিম খণ্ড নিয়ে হচ্ছে বাংলাদেশ। কিন্তু বাংলাদেশের নাম দেওয়া হয়েছে পশ্চিমবঙ্গ। আমি জানতে চাই কেন পশ্চিমবঙ্গ নাম দেওয়া হবে? পাকিস্তানে পূব পাকিস্তান এবং পশ্চিম পাকিস্তান এই দুটি নাম রয়েছে। কিন্তু পূব পাকিস্তানের লোক বলছে আমরা পূর্ব পাকিস্তান নাম রাখব না, পূর্ববাংলা নাম রাখব না, আমরা "বাংলা" এই নাম রাখব। জলপাইগুড়ি, কুচবিহার বাংলাদেশে এসেছে অথচ সারা দেশের নাম দেওয়া হয়েছে পশ্চিমবাংলা। আমার মতে এটার নাম হওয়া উচিত বাংলাদেশ—এটার নাম পশ্চিমবাংলা হওয়া উচিত নয়।

এই মনোভাব থাকা উচিত. কেননা আমরা বরাবর লক্ষ্য করে দেখেছি যে আগে যেমন আমরা উত্তরবঙ্গবাসীরা বিশেষ করে কুচবিহারবাসীরা বঞ্চিত হয়েছি, ঠিক এখনও যুক্তফ্রন্ট সরকারের আমলেও একই কায়দায় বঞ্চিত করা হচ্ছে। কাজেই এই ক্ষেত্রে আমি দাবি করবো যে এই পশ্চিমবঙ্গ সরকার যদি তাব যে বর্তমান মনোভাব তা যদি পরিবর্তন না করে তাহলে উত্তরবঙ্গবাসী বিশেষ করে কুচবিহারবাসী, আজকে তারা চেষ্টা করছে যে নর্থবেঙ্গলকে নিয়ে একটা নূতন ষ্টেট করা যায় কিনা। তারা এই চিন্তা কেন করছে, কারণ তারা দেখছে যে পশ্চিমবঙ্গের এদিকে যেমন কলকাতার আশেপাশে যে সব জেলা আছে যেমন মেদিনীপুর, হাওড়া ইত্যাদি সেই সব জেলায় কাজের পর কাজ হচ্ছে দেখতে পাচ্ছি কিন্তু উত্তরবঙ্গবাসী তাদের এলাকায় এই রকম ধরণের কোন কাজ আসছে না দেখতে পাচ্ছে কাজেই তারা এখন নূতন করে চিন্তা করছে যে তাদের দাবি যদি পশ্চিমবঙ্গ সরকার না শোনে এবং পশ্চিমবঙ্গ সরকার যদি তাদের ন্যায্য দাবি পুরণ না করে তাহলে প্রয়োজন হলে নূতন একটা ষ্টেট করার দরকার তাদের হতে পারে, এই আওয়াজ আজকে উত্তরবঙ্গের গ্রামে গ্রামে সোচ্চার হয়ে উঠেছে। কাজেই আমি সতর্ক করে দিতে চাই যে যদি আজকে উত্তরবঙ্গের দিকে লক্ষ্য না দেওয়া হয় তাহলে তার পরিণাম খুবই খারাপ হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরেণুপদ হালদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে ব্যয় বরাদ্দ উপস্থাপিত করেছেন তাকে আমি সমর্থন করতে উঠে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী পক্ষ এই বাজেটের মধ্যে কোন উন্নতির লক্ষণ দেখতে পাচ্ছেন না এইভাবে তারা সমালোচনা করেছেন। কিন্তু আমরা দেখেছি যে ২০।২২ বছর ধরে কংগ্রেস সরকার যখন ছিল, তখন তারা যে বাজেট এই হাউসের সামনে রাখতো, তার সঙ্গে এর মূলগত পার্থক্য রয়েছে। উন্নয়নমূলক কাজের ব্যাপারে কয়েকটি খাতে ব্যয় বরাদ্দ বেশী ধরা হয়েছে, আরও বেশী ধরা নিশ্চয়ই উচিত এই কথা আমি মনে করি। আজকে অন্যান্য উন্নয়নমূলক খাতে যেখানে ব্যবস্থা গ্রহণ করার দরকার, সেইগুলো করতে পারা যাচ্ছে না অর্থের অভাবে, সেখানে পুলিশখাতে ব্যয় বাড়ানো হয়েছে, আমি মনে করি দীর্ঘ ২২ বছর ধরে কংগ্রেসীরা শাসন ক্ষমতায় ছিল, তখন তাদের জনসাধারণের প্রতি কোন আস্থা ছিল না, কোন ভরসা ছিল না, তাই তারা পুলিশীযন্ত্রকে শক্তিশালী করবার জন্য বেশী বরাদ্দ রাখতো জনগণের আন্দোলনকে বানচাল করার জন্য, তাদের ন্যায়সঙ্গত দাবীকে উপেক্ষা করার জন্য, জনসাধারণের গণতান্ত্রিক অধিকারকে কেড়ে নেবার জন্য এবং সাথে সাথে মালিকশ্রেণীর স্বার্থ রক্ষার জন্য এই পুলিশবাহিনীকে শক্তিশালী করেছিল। আজকে যুক্তফ্রন্ট সরকার প্রগতিশীল সরকার।

এই সরকারের যে পুলিশীখাতে ব্যয় বরাদ্দ এটা কি প্রমাণ করে। আমি মনে করি যে আমাদের প্রগতিশীল গণতান্ত্রিক সরকারের যে চরিত্র, সেই চরিত্রের এখানে ইঙ্গিত নেই, সেই প্রগতিশীল গণতান্ত্রিক সরকারের রিফ্লেক্ট করেনি।

[6-10—6-20 p.m.]

আমি মনে করি পুলিশখাতে খরচ কমিয়ে অন্যান্য যে সমস্ত উন্নয়নমূলক কাজ যেমন শিক্ষাখাত, ৮ শ্রেণী পর্য্যন্ত বাধ্যতামূলক শিক্ষার প্রতিশ্রুতি সরকার দিয়েছেন সেটাকে বাস্তবে রূপ দেওয়া যেমন প্রয়োজন ইরিগেসানের সুষ্ঠু ব্যবস্থা করা, হাজার হাজার বিঘা এক ফসলী জমিতে ২।৩ ফসলীতে উন্নিত করা, এইরকম বিভিন্ন খাতে যেগুলি জনসাধারণের পক্ষে একান্ত অপরিহার্য্য সেগুলিতে ব্যয়বরাদ্দ বাড়িয়ে পুলিশখাতে বা এই ধরণের খাতে খরচ কমান দরকার। আমরা যখন বিরোধীপক্ষে ছিলাম তখন আমরা বারবার এই কথাই বলেছি যে পুলিশখাতে খরচ কমিয়ে অন্যান্য শিক্ষা প্রভৃতি জনকল্যাণ-মূলক খরচ খাতে বাড়াও। কিন্তু আজকে আমরা যুক্তফ্রন্ট সরকারের মধ্যে এসে যেন সেই কথা ভুলে গিয়েছি এইসব দেখে আমার মনে হয়েছে। এছাড়া আর একটা বিষয়ের প্রতি এখানকার সদস্যদের ও সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে সরকারী কর্মচারীদের দাবী সম্পর্কে কমিশানের যে রিপোর্ট বেরিয়েছে তার সম্পর্কে বিভিন্ন দৃষ্টিভঙ্গী আছে। অনেকে মনে করেন যে এটা পুরাপুরি দেওয়া দরকার। আমি মনে করি আজকের দিনে তাদের যে মাহিনা দেওয়া হচ্ছে সেটা নগণ্য। কারণ জীবনধারণের জন্য যে পরিমাণ অর্থের প্রয়োজন তা এই মাহিনা থেকে হচ্ছে না। কারণ জিনিষের দাম বেড়ে গেছে এবং তার জন্য ব্যয়ের মাত্রা বেড়ে গেছে সেই তুলনায় তাদের মাহিনা কম। কিন্তু সঙ্গে সঙ্গে এই কথা মনে করি যে এখানে অন্যান্য সমস্ত ডেভেলাপমেণ্টাল ওয়ার্ক রয়েছে যা করা প্রয়োজন সেগুলি সম্পর্কে নিশ্চয়ই আজকে সরকারী কর্মচারীদের ভেবে দেখা প্রয়োজন আছে। আজকে যেখানে হাজার হাজার বেকার আছে জমি দেওয়া যাচ্ছে না, যেখানে শিক্ষার উন্নতি করা যাচ্ছে না, যেখানে স্বাস্থ্যের জন্য বিভিন্ন জায়গায় হাসপাতাল করা দরকার তা করা যাচ্ছে না, পানীয় জলের সুরাহা করা যাচ্ছে না সেগুলি সামগ্রিক দৃষ্টিভঙ্গীতে তাদের বিচার করে দেখা দরকার কারণ তারা প্রগতিশীল, এই সম্পর্কে সচেতন। তাঁদের কাছে যদি আমরা এই কথা তুলে ধরতে পারি তাহলে বুঝবেন। গণতান্ত্রিক আন্দোলনের স্বার্থে তারা আজকে যুক্তফ্রন্ট সরকারের সঙ্গে আছেন। যুক্তফ্রন্টের কেউ যদি মনে করেন যে তাদের মাহিনা বাড়িয়ে দিলে তবেই তারা আমাদের পক্ষে থাকবে, তাদের মাহিনা বাড়ছে বলে তারা যুক্তফ্রন্টকে সমর্থন করছে এই কথা ঠিক নয়। আমি মনি করি তারা এটা বুঝবেন যে আজকে যুক্তফ্রন্ট সরকার গণতান্ত্রিক আন্দোলনকে শক্তিশালী করছে, তাদের আইনসঙ্গত আন্দোলন ইউনিয়ান করার অধিকার যুক্তফ্রন্ট সরকার দিয়েছে তাই তারা আজকে যুক্তফ্রন্ট সরকারের সঙ্গে আছে। তাই আমি বলবো সাধারণ মানুষের স্বার্থে যা হওয়া প্রয়োজন, সেগুলির দিকে দৃষ্টি দেবার কথা বলে এ বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআজিজুর রহমনঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী ১৯৭০-৭১ সালের যে বাজেট এনেছেন এই বাজেট বাংলা দেশের মানুষের নিকট অনর্থকসূচক স্বরূপ। এই বাজেট অস্পষ্ট, অসঙ্গত ও জনকল্যাণ বিরোধী। এই বাজেটে ধোঁকাবাজী, ধাপ্পাবাজী এবং চাতুর্যপূর্ণ। মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী বাজেটে ৪৩ কোটি ৫৭ লক্ষ টাকা ঘাটতির কথা বলেছেন কিন্তু এর চেয়ে ঘাটতি বেশী। যদি পে-কমিশানের চেয়ারম্যান ইত্যাদির বিভিন্ন সুপারিশ অনুযায়ী সে টাকা ধরা যায় তাহলে এই ঘাটতি প্রায় ১০০ কোটি টাকার মত গিয়ে দাঁড়াবে। কাজেই অর্থমন্ত্রীর কাছে এই আশা করা উচিত, বাংলাদেশের জনসাধারণের এইটুকু জানা দরকার স্পষ্ট

যেটা ঘাটতি ছিল, প্রকৃত যেটা ঘাটতি ছিল সেটা বাজেটে উল্লেখ করা উচিত ছিল। কাজেই আমি বলবো এই বাজেট অত্যন্ত চাতুর্য্যপূর্ণ, ধাপ্পাবাজী এবং ধোঁকাবাজী বাজেট। স্বামী বিবেকানন্দ এই কথা বলেছেন চালাকির দ্বারা কোন বড় কাজ হয় না। কাজেই চালাকি করে জনসাধারণকে কিছু দিন ভুলিয়ে রাখা যায়, ধোঁকাবাজী দিয়ে কিছু দিন মানুষকে অন্য পথে নিয়ে যাওয়া যায় কিন্তু এর দ্বারা দেশের বৃহৎ কোন কাজ হতে পারে না, দেশের মঙ্গলজনক, সংগঠনমূলক কোন কাজ হতে পারে না। সরকারী দলের বিভিন্ন সদস্যরা এই হাউসে এই বাজেটের বিভিন্ন সমালোচনায় মুখর হয়েছেন কিছুক্ষণ আগে মাননীয় সদস্য শ্রীকাশীকান্ত মৈত্র মহাশয় বাজেটের তীব্র সমালোচনা করেছেন। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে তাঁরা বাজেটের সমস্ত দোষ ত্রুটি হাউসের কাছে তুলে ধরে সমালোচনা করেছেন বটে আবার সমর্থনও করেছেন। এটা সেই সেলুকাসের উক্তির কথা মনে পড়ে—কি বিচিত্র এই হাউসের অবস্থা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সমস্ত দেখলে মনে হয় এরা লজ্জার মাথা খেয়েছেন। এই কথা বলতে মোটেই দ্বিধা করছি না যে এরা শুধু লজ্জার মাথা খায় নি এদের এখন লজ্জা করতে লজ্জা হচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পুলিশ খাতে ব্যয় বরাদ্দ বাড়িয়েছেন। তিনি কেন্দ্রের ঘাড়ে দোষ চাপিয়ে সংবিধানের কথা বলে—শাক দিয়ে মাছ ঢাকবার চেষ্টা করছেন। নির্বাচনের সময় জনগণের সামনে সংবিধানের সীমিত ক্ষমতার কথা, কেন্দ্র আমাদের দেবে না এই কথা বলা হয় নি। বলা হয়েছে ভোট দিয়ে আমাদের নির্বাচনে জয়যুক্ত করো আমরা তোমাদের কি শিক্ষায়, কি খাদ্যে, কি স্বাস্থ্যে ভরপুর করে দেবো। তোমাদের সমৃদ্ধিতে আমরা ভরপুর করে দেবো। কিন্তু এখন সংবিধানে সীমিত ক্ষমতার কথা আনা হচ্ছে, কেন্দ্রের কথা আনা হচ্ছে, নির্বাচনের বক্তৃতার সময় এই কথা জনগণের সামনে এক দিনও যুক্তফ্রন্ট সরকারের শরিক দলের কোন ব্যক্তিকে বলতে শুনিনি। তারা তখন বলেছেন সমৃদ্ধির জোয়ারে তোমাদের ভাসিয়ে দেবো, আমাদের ভোট দাও। অর্থমন্ত্রী পুলিশী বাজেটের কথা বলেছেন—যে পুলিশ আজ দক্ষিণপন্থী প্রতিক্রীয়াশীলতা, বামপন্থী উৎশৃঙ্খলতা দমন করতে অপারগ, যে পুলিশ জনগণের মান সম্ভ্রম ইজ্জত রক্ষা করতে অপারগ, যে পুলিশ নারী নির্যাতন রোধ করতে অপারগ সেই পুলিশ বাজেটে অর্থবৃদ্ধি হচ্ছে অপবৃদ্ধি। এই বৃদ্ধির কারণ আমরা বুঝতে পারছি না। পুলিশের নিষ্ক্রিয়তা, অকর্মণ্যতা আমরা চোখের সামনে অহরহ দেখতে পাচ্ছি।

[6-20—6-30 p.m.]

এই মুর্শিদাবাদ সম্পর্কে সেদিন একজন সদস্য বললেন ১৮ লক্ষ লোকের এলাকায় এই ঘটনা কিছুই নয়। আর একজন সদস্য বললেন তিলকে তাল করা হচ্ছে। তা তো হবেই। রবীন্দ্রনাথের সামান্য ক্ষতির কথা মনে পড়ে যাচ্ছে :—

"বহে মাঘ মাস শীতের বাতাস
স্বচ্ছ সলীলা বরুণা,
সেই কাশীর মহিষী করুণা।।"

সে তো বলবেই। আমি সাম্প্রদায়িকতার কথা বলছি না। কিন্তু আজ সেখানে ১২৫টি বাড়ী পুড়েছে, বিধ্বস্ত হয়েছে মন্দির, মসজিদ,। এটা দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীলতার একটা জলন্ত নিদর্শন এবং বামপন্থী উচ্ছৃঙ্খলতার একটা নিদর্শনস্বরূপ। পুলিশের নাকের ডগায় ঘটনা হয়েছে, পুলিশের সামনে হোটেল পুড়েছে, পুলিশ নিষ্ক্রীয়। সেই পুলিশ জনগণের কোন কল্যাণে আসতে পারে না, জনগণের নিরাপত্তার কোন ব্যবস্থা করতে পারে না। সেই পুলিশ খাতে ব্যয় বরাদ্দ বৃদ্ধির আমরা কোন কারণ খুঁজে পাই না। শিক্ষার কথা বলা হয়েছে, শিক্ষা তো একটা দলীয় ব্যাপারে চলছে।

শিক্ষামন্ত্রী স্থবির এবং শিক্ষানীতিকে স্থবিরতার দিকে নিয়ে যাওয়া হয়েছে। আজকে শিক্ষকদের তাদের বেতনের জন্য মাসের মধ্যে ১৫ দিন ডি, পি, আই অফিসে বা রাইটার্স বিল্ডিংসে ছুটতে হচ্ছে। আর ছাত্ররা চলছে লাল ঝাণ্ডা নিয়ে এদিকে ওদিকে। কোথায় শিক্ষা? শিক্ষিত করবার কোন রকম ইচ্ছা নেই। যেখানে শিক্ষক মহল ছাত্রদের পড়াবে শিক্ষক মহল ছাত্রদের শিক্ষার ব্যবস্থা করবে কিন্তু তারাই তো রাজনৈতিক উন্মত্ত হয়ে ঘুরে বেড়াচ্ছে। ছাত্রদের রাজনৈতিক উন্মত্ততার দিকে এগিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। তাই শিক্ষা কোথায়? শিক্ষার পরিবর্তে অশিক্ষার একটা ব্যাপক প্রস্তুতি চলেছে দেশময়। স্বাস্থ্যের কথা দেখলে দেখা যাবে শহরাঞ্চলে হাসপাতালের শয্যাসংখ্যা বাড়ান হয়েছে। কিন্তু একথা কি চিন্তা করা হয়েছে যে গ্রামাঞ্চলে অনেক হাসপাতাল, অনেক সাব-সিডিয়ারি হসপিটাল, অনেক প্রাইমারী হাসপাতাল তাদের বিলল্ডিংস-ইমারত তৈরী হওয়া সত্ত্বেও চালু হচ্ছে না, নূতন হওয়া তো দূরের কথা। ডাক্তারের অভাবে চালু হচ্ছে না। আজ শহরের কথা বলা হচ্ছে। কিন্তু গ্রাম বাংলার মানুষ স্বাস্থ্যের অভাবে ধুঁকে ধুঁকে মরছে। শহরের এক জায়গায় তাদের চিকিৎসার জন্য আসতে হলে একশ দুশো টাকা খরচ হয়ে যায়। সেই গ্রাম বাংলার স্বাস্থ্যের অবস্থা কি? আজকে শহরের শয্যাসংখ্যা বাড়নোর কথা চিন্তা করা হয়েছে কিন্তু গ্রাম বাংলার স্বাস্থের কথা চিন্তা করা হয় নি। আমার সময় অল্প। এই বাজেট অস্পষ্ট, অসংগত এবং ধাপ্পা-বাজীতে পরিপূর্ণ বলে আমি এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবলাই লাল দাসমহাপাত্র:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। কিন্তু আমি বলতে চাই এই যে বাজেট এটা প্রকৃত প্রস্তাবে যুক্তফ্রন্টের অভিপ্রেত বাজেট নয়। কারণ যে সামাজিক কাঠামো রয়েছে, সেই সামাজিক কাঠামোর মধ্যে থেকে কখনও যুক্তফ্রন্ট জনগণের স্বার্থে কোন বাজেট আনতে পারে না। বিশেষ করে এই এক বছরের মধ্যে। আজ কুড়ি বছর ধরে বাজেটের যে পটভূমিকা কংগ্রেস তৈরী করেছে এটা তাড়াতাড়ি ভাঙ্গা সম্ভব নয় এবং সেটা ভেঙ্গে নূতন বাজেট তৈরী করা সম্ভব নয়। তাই এই কাঠামোর মধ্যেও প্রগতিশীল এবং জনকল্যাণমূলক যে ব্যবস্থা করা হয়েছে তারজন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি।

বিরোধীদল এই বাজেটকে ঘাটতি বাজেট দেউলিয়া বাজেট, বলেছেন। আমি কংগ্রেসদলকে জিজ্ঞাসা করি বাংলাদেশকে আজ দেউলিয়া অবস্থায় কারা নিয়ে এসেছেন? ২২ বছর কংগ্রেসী শাসনে বাংলাদেশের অর্থনৈতিক কাঠামো ভেঙ্গে চুরমার করে দেওয়া হয়েছে। বাংলার ঘাড়ে কোটি কোটি টাকা ঋণের বোঝা চাপিয়ে দেওয়া হয়েছে। এতটা পরিকল্পনা যেভাবে চলে গেল সেখানে কোন কর্মসংস্থানের ব্যবস্থা নেই। গ্রামে কৃষকদের কুটির ও ক্ষুদ্রশিল্পের মাধ্যমে যেখানে বেকার সমস্যা সমাধানের সম্ভাবনা ছিল সেখানে তার কোন কিছু তাঁরা করেননি। বরং আমি বলব তাঁরা নানা প্রকার খাম খেয়ালীর খাতে বাংলাদেশের অর্থ নষ্ট করেছেন। সেজন্য আমি মনে করি বাংলাদেশ যদি দেউলিয়া হয়ে থাকে তাহলে বর্তমানে যাঁরা বিরোধীদলে বসে আছেন তাঁরাই সম্পূর্ণরূপে দায়ী এবং তার দায়িত্ব এই সরকারকে নিতে হচ্ছে। আগামী বছরের জন্য বাজেটে অভাব হচ্ছে ১৫ কোটি ৫১ লক্ষ টাকা। কিন্তু বর্তমানে যে ২৫ কোটি ৬ লক্ষ ঘাটতি হচ্ছে তারজন্য যুক্তফ্রন্ট দায়ী নয়। এটা হচ্ছে রাষ্ট্রপতি শাসনের কালে এই বাজেট রচিত হয়েছে—তখন ঘাটতি ছিল ৫৩ কোটি ৬৭ লক্ষ টাকা। আমি বলব বিভিন্ন প্রচেষ্টার মধ্য দিয়ে যুক্তফ্রন্ট ২৫ কোটি টাকা নিয়ে আস্ছেন। আমি একথা বলতে চাই আগামী বছরে যে ৪০ কোটি টাকা ঘাটতি তার মধ্যে ২৯ কোটি ১৭ লক্ষ টাকা মূলধনী ব্যয়ের জন্য ব্যয়িত হবে। কাজেই মূলধনী লগ্নী যেটা হবে সেটা যাতে লোকসান না হয় এবং তার পরিচালন ব্যবস্থা সুষ্ঠু হয় সেদিকে লক্ষ রাখতে হবে এবং তাহলে বাংলার আর্থিক অবস্থা ভাল হবে। পশ্চিমবাংলার উপর কেন্দ্রের বিমাতৃসুলভ মনোভাবের কথা বললেই বিরোধীপক্ষ থেকে উত্তেজনা

হত। আমি বুঝতে পারিনা তাঁরা বাংলাদেশের লোক কিনা? তাঁরা যদি বাংলাদেশের লোক হন তাহলে বাংলাদেশকে কেন্দ্র যেভাবে বঞ্চিত করছেন সেই ন্যায্য দাবী আদায়ের জন্য আজ তাঁরা আন্দোলন করবেন। আজ এখানে জনসংখ্যার চাপ বৃদ্ধি হয়েছে এবং আর্থিক সঙ্কট একটা বিপর্যয় সৃষ্টি করেছে। সারা ভারতের স্বার্থে বাংলা বিভক্ত হয়েছে। সেখানে তার দায়দায়িত্ব কেন্দ্রকে বহন করতে হবে। আজ দেখতে পাচ্ছি লক্ষ লক্ষ উদ্বাস্তুকে পুনর্বাসনের ব্যবস্থা হয়নি। এখানে ১২ লক্ষ একর জমিতে পাট চাষ হয়। তাতে ৫১৬ লক্ষ টন ধান হতে পারে। এখানে আমরা পাট চাষ করি ভারতের জন্য। আমারা এক লক্ষের উপর জমিতে চা চাষ করি। এই চা ও পাট বৈদেশিক মুদ্রা অর্জন করছে। এই টাকা কেন্দ্রীয় সরকার পায়। কিন্তু এই টাকা যদি আমরা পাই তাহলে আমাদের আর কোন কর করতে হয় না। আমরা এ বিষয়ে আমাদের দাবীকে সোচ্চার করতে পারছি না বলে আমরা আমাদের ন্যায্য দাবী আদায় করতে পারছিনা। বাংলার কয়লা ভারতের সর্বত্র এক দামে বিক্রি হবে। কিন্তু আমরা যখন চাল, গম, নুন তেল আনতে যাই তখন তার কোন দাম নির্দিষ্ট করা হয় না এবং কেন্দ্রীয় সরকার সেখানে নীরব থাকেন। তারপর ৪র্থ কমিশন যে টাকা দিয়েছেন তার থেকে পঞ্চম অর্থ কমিশন কিছু টাকা বেশী দিয়েছেন। কেন্দ্রীয় সরকারের সমান মহার্ঘ্য ভাতা করতে গিয়ে আমাদের বছরে ৫৩ কোটি টাকা বেশী খরচ করতে হবে। একথা তাঁরা ভুলে গেছেন।

[6-30—6-40 p.m.]

এইভাবে আরো দেখছি, যে বাংলাদেশে এত বড় অর্থসঙ্কট সেই বাংলাদেশের জন্য সুপারিশ বেশী করে করা হয়নি। অথচ দেখতে পাচ্ছি বিহার, মহীশূর, মহারাষ্ট্র, পাঞ্জাব, উত্তরপ্রদেশ, ওরা বেশী টাকা পাচ্ছে এবং উদ্বৃত্ত রাজ্যে পরিণত হয়েছে কিন্তু বাংলাদেশ অর্থ সঙ্কটে জর্জরিত সেই বাংলা দেশের প্রতি অবিচার করা হয়েছে। আমি মনে করি বাংলাদেশের প্রত্যেকটি লোক, প্রত্যেকটি সদস্যকে সঙ্ঘবদ্ধভাবে বাংলার ন্যায্য দাবী আদায় করার জন্য চেষ্টা করতে হবে। এছাড়া বাংলাদেশে যে ঘাটতি আছে, সমস্যা আছে তা কিছুতেই সমাধান করা যাবেনা। পুলিশ সম্বন্ধে এখানে বহু কথা উঠেছে, আমি পুলিশ সম্বন্ধে দু'একটা কথা বলতে চাই। পুলিশ খাতে ব্যয় বরাদ্দ বেশী হয়নি। এটা ঠিক যে ৩ কোটি টাকা বেশী হয়েছে কিন্তু আগে হোমগার্ড, স্পেশাল পুলিশ, তারজন্য অন্য খাত থেকে খরচ করা হোত সেটা পুলিশ খাতে অন্তর্ভুক্ত করা হয়েছে। তা সত্ত্বেও আমি বলবো পুলিশ খাতে এই যে কোটি কোটি টাকা খরচ করা হয় সেটা কংগ্রেস আমল থেকেই হচ্ছে এবং এটা তারাই গড়ে তুলেছে। ইংরাজরা তাদের সাম্রাজ্য রক্ষা করার নামে পুলিশে টাকা খরচ করতো আর কংগ্রেস আমলে তার পরিবর্তে জনসাধারণের স্বার্থের বিরুদ্ধে জোতদার ধনিক শ্রেণীর স্বার্থ রক্ষার জন্য এই বিরাট পুলিশ বাহিনী গড়ে তুলেছে, তারা লাঠি এবং বন্দুক দিয়ে জনসাধারণকে জব্দ করার ব্যবস্থা করেছিল। আমি একথা তাদের স্মরণ করিয়ে দিতে চাই যে অখণ্ড বাংলায় ২।৩ কোটি টাকা পুলিশের জন্য বরাদ্দ ছিল এখন সেটা ১৭।২০ কোটি টাকায় পৌঁছে গিয়েছে এই কংগ্রেস সরকারের আমলে। কিন্তু তবুও পুলিশ সম্পর্কে নানা অভিযোগ এসেছে সে বিষয় সন্দেহ নেই পুলিশের নিসক্রীয়তা সম্বন্ধে, পক্ষপাতিত্ব সম্পর্কে এবং দায়িত্বজ্ঞানহীনতা সম্পর্কে। পুলিশকে আজকে জনসাধারণের কল্যাণের জন্য ব্যবহার করতে হবে এবং এই সমস্ত অভিযোগের প্রতিকার করার জন্য যুক্তফ্রন্ট সরকারকে নিশ্চয়ই বদ্ধপরিকর হতে হবে। এই সঙ্গে আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করছি। গ্রামের প্রতি খুব বেশী লক্ষ্য রাখা হয়নি যদিও জানি টাকার অভাব আছে। কিন্তু তবুও বলবো যে যেখানে আজকে বাংলাদেশে ১৯৬৮ সালে যে বন্যা হয়ে গিয়েছে তার ফলে বহু স্কুলগৃহ ভেঙ্গে পড়েছে

তা মেরামত করা হয়নি, সেখানে ষ্টেট রিলিফের কাজ সুরু করা দরকার এবং ঋণ মুকুব করা দরকার। আমি আশা করি অর্থমন্ত্রী মহাশয় যখন রিভাইজড. বাজেট আনবেন তাতে বাংলাদেশের জনসাধারণের জন্য এই সব ব্যবস্থা করবেন।

**Shri Prem Thapa :** Mr. Deputy Speaker, Sir, I rise here to support the budget speech of our Hon'ble Finance Minister. But coming to the budget itself I very much regret to observe that there is no special provision for the development of the backward hill areas of the district of Darjeeling, which the United Front has promised in its 32-point programme. Sir, the recognition of Nepali language as an official language in all the three hill subdivisions of the District has simply remained a paper recognition. Inspite of the U F S. promise that steps would be taken for its effective implementation nothing has been done till now. Even in remote villages of the hills the Government circulars and notices are issued in Bengali only. This has created a sense of dissatisfaction in the hill people. Sir, the United Front Government should, therefore, take immediate and necessary measures to remove this dissatisfaction and introduce Nepali language as an official language in all the three hill subdivisions of our State. Sir, the Government of West Bengal brings out only three periodicals in Nepali, namely, 'Paschim Bangal',—a weekly 'Kheti Pati'—a monthly and 'Samabayika'—a quarterly, and all the other publications of the Government of West Bengal are not available in Nepali.

If one visits the Publicity and Information offices of the three hill subdivisions one will find heaps of such Bengali publications lying undistributed which are sometimes found in Pan and Grocery Shops also. Even such a comprehensive Bill like the West Bengal Panchayet (Amendment) Bill which is being taken up in the current session of the Assembly was not published in Nepali in spite of repeated representations by my party. The Government should look into this and make provisions for the publication of such important matters in Nepali also for the convenience and proper education of the backward hill people. Sir, the United Front has incorporated in its 32-point programme, the inclusion of Nepali language in the 8th Schedule of the Constitution. This is a very just demand of the Nepali-speaking people who, I know for certain, are over 50 lakhs in India. Dr. Suniti Kumar Chatterji, our National Professor and an eminent linguist has also given his opinion in favour of including Sindhi and Nepali languages in the 8th schedule of the Constitution. Though Sindhi has already been included in the 8th Schedule no such status has been given to Nepali. I, therefore, urge upon the Government of West Bengal to take up this question of including Nepali language in the 8th schedule of the Constitution during the current session and exert pressure on the Central Government for necessary amendment of the Constitution.

Sir, Now coming to the demand of autonomy for the district of Darjeeling, I would like to say that this is not a new demand. It has its origin as far back as in 1907. Since then the demand for a separate status for the district in some form or other, was being voiced from time to time. The foreign rulers did not pay any heed to it and the Congress were equally rude to the hill people. But the United Front Government has now rightly recognised the justification of this demand of autonomy for the district of Darjeeling and has incorporated it, in its 32-point programme. It will, therefore, be in the fitness of things if the Government takes this matter into consideration during the present session and moves the Central Government for its speedy implementation.

With these words, Sir, I support the budget speech of the Finance Minister. Thank you.

**ডাঃ নলিনাক্ষ্য সান্যাল:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই দীর্ঘ চার দিন বাজেট আলোচনার পরিসমাপ্তিতে বলতে উঠে প্রথমেই আমি বলতে চাই যে এতদিনে আমাদের মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী তার নিজস্ব বাজেট পেশ করেছেন। ইতিপূর্বে গত বছর তিনি যখন আমাদের সামনে বাজেট উপস্থাপিত করেছিলেন তখন তিনি বলেছিলেন যে দুর্ভাগ্যক্রমে এটা তার নিজস্ব বাজেট নয়, তার পূর্ববর্তী সরকারের পর নতুন করে কার্যভার গ্রহণ করে নতুন করে ব্যয়বরাদ্দ করার তিনি সময় পাননি। কিন্তু এ বছর তার পূর্ণ নিজের দায়িত্বে যে বাজেট আমরা পেয়েছি তার মধ্যে মামুলি কথা ছাড়া অন্য কিছু দেখতে পেলেম না। আমি বলব এই বাজেট আমলাতান্ত্রিক মামুলি বাজেট– তার নিজের মনে অন্য কোন শ্লাঘা যেন না জন্মায়।

[6-40—6-50 p.m ]

আমাদের নেতা শ্রীসিদ্ধার্থশংকর রায় বলেছেন যে এই বাজেট Bankruptcy বাজেট। এটা Bankruptcy শুধু অর্থনৈতিক দিক থেকে হয়নি, অর্থনৈতিক ব্যবস্থার দিক দেখতে গেলে দেখতে পাচ্ছি যে মাত্র দু-বছর আগে ১৯৬৮-৬৯ সালেও যেখানে ১০ কোটি টাকার উপর উদ্বৃত্ত ছিল বৎসরান্তে, সেখানে আজ ঘাটতি দেখান হচ্ছে– ১৯৭০-৭১ সালে। closing balance-এ negative ৪০ কোটি ৫৭ লক্ষ টাকা হবে। এটা নিশ্চয়ই আর্থিক দিক থেকে বিরাট একটা আমাদের দেউলিয়া বাজেটের প্রমাণ—সে বিষয়ে ভুল নাই। টাকার এই অঙ্ক ছাড়াও এই বাজেট দেখলে দেখতে পাওয়া যাবে—এই দৈন্য বা bankruptcy প্রকট হয়ে উঠেছে—পলিটিক্যাল লেভেলে bankruptcy দেখা যাচ্ছে তাঁর চিন্তাধারায়। পলিসি প্রোগ্রামে কোন ক্ষেত্রেই নূতন দৃষ্টিভঙ্গীতে দৃঢ়পদক্ষেপে এগিয়ে যাবার কোন সূচনা—আমরা এতে দেখতে পাচ্ছি না। ইতিপূর্বে এই আলোচনার মধ্যে ভিন্ন ভিন্ন পক্ষ থেকে পরিষ্কার করে দেখানো হয়েছে– কিভাবে প্রতিশ্রুত ৩২ দফা কার্য্যাবলী সম্পূর্ণ উপেক্ষিত না হলেও অধিকাংশেরই মর্য্যাদা রক্ষা করে তাঁর বাজেট তৈরী হয় নাই। ৩২ দফার কথা আর বলবো না—, কিন্তু এর মধ্যে একটি দফা কার্য্যকর করা হয়েছে—সেটা হচ্ছে বিধান পরিষদের উচ্ছেদ সাধন। কিন্তু তাছাড়া গঠনমূলক যে সব প্রতিশ্রুতি ছিল—তার মধ্যে সামান্য কিছু কিছু এদিক ওদিক হয়েছে বটে, কিন্তু ব্যাপকভাবে যেভাবে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল, তার দিক থেকে কোন কিছুই আমরা উন্নত অবস্থা দেখছি না। অবশ্য যুক্তফ্রন্টের মাননীয় সদস্যরা কথায় কথায় বলেছেন—জনগণের সামনে তাদের সমস্ত বিচার কেনবেন। মুখ্যমন্ত্রী তার উপরে বলেন—জনগণই আমাদের সুপ্রীম কোর্ট। এই সুপ্রীম কোর্ট তাঁদের যখন রাজ্যের পরিচালনার ভার দেন, তখন নিশ্চয়ই তাঁরা একথা ভাবেননি, একথা চাননি—যে চারিদিকে এইভাবে রাহাজানি, লুঠতরাজ, খুনখারাপি ও মানুষের জীবন ও সম্পত্তি নিয়ে ছিনিমিনি খেলা চলবে। আমি মাননীয় পরিষদীয় মন্ত্রীকে বলি—আমার এই সব বক্তব্যের মধ্যে আজকে পরিসমাপ্তির দিনে নিশ্চয়ই এমন বিশেষ কোন জিনিষ রাখবো না—যাতে কোন অন্যায় উত্তেজনা আসে। এ বিষয়ে দীর্ঘ আলোচনা হয়ে গেছে। শুধু আমাদের পক্ষ থেকে নয়, ওদিক থেকেও ফিরিস্তির পর ফিরিস্তি দেখান হয়েছে। আমাদের মুখ্যমন্ত্রী নিজে জানেন—আমাদের গ্রামে সহরে জীবনযাপন কেমন দুর্বিসহ হয়ে উঠেছে। কলকাতার বুকে বসে গত পনের দিন ধরে দেখছি—লুঠতরাজ, মারামারি চলছে বিশ্ব-বিদ্যালয়ের প্রাঙ্গনে বন্দুক, পিস্তল, তরোয়াল, বোমা ইত্যাদি মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে ছাত্ররা পরস্পর মারামারি হানাহানি করছে। তারপরেও যদি বলা হয় আমাদের শাসনে সুব্যবস্থা চলছে, সকলে সুখে শান্তিতে নিরাপদে জীবনযাপন করছে, তাহলে তাকে জেগে ঘুমানো ছাড়া আর কিছু বলা যেতে পারে না, যা হোক কথায় কথায় আজ যে জনগণের

দোহাই দেওয়া হয়, সেই জনগণ কি চেয়েছিলেন দাঙ্গাবাজি হোক্, লুঠতরাজ হোক, খুনখারাপি হোক, রাহাজানি হোক, যার ফলে আজ রাস্তাঘাটে মাঠে কোন জায়গায় লোক নিরাপদে চলাফেরা করতে পারছে না, বাস করতে পারছে না ?

এমন কি কলকতা শহরে কোন কোন পাড়ায় এমন হয়েছে যে সন্ধ্যার সময় অফিস থেকে যখন লোকে ফেরত যায় তখন অত্যন্ত সন্তর্পণে ভয়ে ভয়ে পাড়ার মধ্যে যায় পাছে কেউ হাতঘড়ি ছিনিয়ে নেয় বা পকেটে যা দু চার আনা পয়সা থাকে তা ছিনিয়ে নেয়। এটা ঠাণ্ডা হওয়ার কোন লক্ষণ দেখা যাচ্ছে না। কালকে দেখলাম একটা পুস্তিকার কথা কাগজে উল্লেখ করা হয়েছে, আমরা এখনও সেটা পাইনি—গত এক বছরে কি নূতন কাজ করেছেন যুক্তফ্রন্ট সরকার তার একটা বিজ্ঞাপন বেরিয়েছে। কিন্তু সেই বিজ্ঞাপন দেখে আমি উৎসাহিত হতে পারলাম না এই জন্য যে কোন জায়গায় উল্লেখ দেখলাম না যে নূতন এতগুলি হাসপাতাল হয়েছে ও বিদ্যালয় অনুমোদিত হয়েছে ইত্যাদি। শুনেছি ১৫০০ প্রাইমারী স্কুলের ব্যবস্থা হবে কিন্তু আমি আমার নিজের অভিজ্ঞতা থেকে বলছি যে কেবল মিটিং আর রেফারেন্স, এ কমিটি ও কমিটি হচ্ছে কিন্তু কার্যতঃ তার ফল কিছু দেখা যাচ্ছে না। আজকে একটু আগে বিখ্যাত অর্থনীতিবিদ্ পার্কিনসনের একটা বক্তৃতা শুনতে গিয়েছিলাম, আপনি পার্কিনসন সাহেবকে জানেন ফেমাস পার্কিন্সনস্-ল্ এর আবিষ্কার কর্ত্তা—অতি মধুভাষী লোক এবং হিউমারাস তাঁর বক্তৃতা—তিনি বললেন যে এই সভ্য জগতে একটা জিনিস দেখতে পাচ্ছি সেটা হচ্ছে যে একটা লোকের কাজ দুজনে ভাগ করে তারপর চারজন, একটা ফাইলকে দুটো করা, তারপরে দশটা, এমনি করে কাজের স্তূপ করা যায়। আমাদের সভ্য জগতের সবচেয়ে বড় নিদর্শন কাজের পরিমাণ কি হয় তা দেখবার দরকার নেই—তিনি বলছিলেন একজন বিশিষ্ট শিল্পপতি তাঁর ভিন্ন ভিন্ন অর্গানাইজেশনের দু হাজার লোক কেন্দ্রীয় অফিসে ছিল, তিনি দেখলেন সেই দু হাজার লোকের মধ্যে পরস্পরের মধ্যে চিঠি চাপাঠি লেখালেখি চলে, তাদের একজনের নোট আর একজন পড়বার ব্যাপারে তাদের সারা সময় কেটে যায়, তারা আর অন্য কাজে হাত দিতে পারে না। তাই আমি আমাদের মুখ্যমন্ত্রী এবং অন্য মন্ত্রীদের বলি যে রাইটার্স বিল্ডিংসের ভেতরেও এই পার্কিন্সনস ল-এর ক্রমবর্ধমান বিকাশ লাভ ঘটেছে—সেখানে যেমন মুদ্রাস্ফীতি হয় তেমন ফাইলস্ফীতি হয়ে চলেছে কিন্তু একচুয়ালী তার ফলে কাজ কিছুই এগুচ্ছে না। তাই বলি যদি এমন দেখতে পেতাম সেই লিষ্টের মধ্যে যে এতগুলি হাসপাতাল নূতন হল, এতগুলি স্কুল হয়েছে, এত মাইল নূতন রাস্তা হয়েছে, কলকারখানা বাংলাদেশে নূতন এতগুলি হয়েছে এবং তাতে এত লোক খাটবার ব্যবস্থা হয়েছে এবং চাষের জন্য নূতন জমি উদ্ধার করা গেল এত, তার উৎপাদন ক্ষমতা বাড়াবার জন্য এত পরিমাণ আমরা জলসেচের ব্যবস্থা করেছি নূতন করে, এত বীজ, এত সার দিয়েছি তাহলে বুঝতাম যে হ্যাঁ, কাজ কিছু হয়েছে। কাজ একেবারেই হয়নি তা আমি বলব না, কিন্তু যে পরিমাণে তার বিজ্ঞাপন চলছে তাতে আমি বলব যে জনগণকে ধাপ্পা দিয়ে আর বেশীদিন চলবে না, তাঁরা বুঝে নেবেন এবং সেই বিচার তাঁরা করবেন।

**শ্রীযতীন চক্রবর্তী :** আপনারা বিপ্লব করুন।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল :** আমার বন্ধু পরিষদীয় মন্ত্রী মাঝে মাঝে হুমকি দিচ্ছে, কিন্তু তাঁর জানা উচিত কংগ্রেস সরকারের সম্পর্কে নানা বিদ্রূপ চারিদিকে যে চলছে আমি বলব কংগ্রেসের ২২ বছর রাজত্বকালে যে বিপ্লব হয়ে গেছে নিরুপদ্রবভাবে, রক্তপাত না করে সেই বিপ্লবের কাছে তাঁদের পৌঁছাতে এখনও অনেক দেরী আছে। কাজেই আমি যে কথা বলছিলাম যে, এখন বাঙ্গালীর এই অবস্থায় পড়ে নাভিঃশ্বাস উঠেছে। বেকারত্ব আরো বেড়ে গেছে, নূতন শিল্প আর প্রতিষ্ঠিত হচ্ছে না।

[6-50—7-00 p.m.]

নূতন শিল্প প্রতিষ্ঠা হচ্ছে না, কর্মসংস্থানের রাস্তা সংকুচিত, এই অবস্থায় বাংলাকে উদ্ধার করবে কে? আমি মোটামুটি আপনাদের কাছে বাংলার অর্থনৈতিক পরিস্থিতির বিষয় সম্পর্কে তুলে ধরব যে কি অবস্থা আজকে হয়েছে—এখানে অর্থনৈতিক অবস্থা পর্য্যালোচনা করে বাজেটের সঙ্গে যে পুস্তিকা বিতরণ করা হয়েছে তা থেকে দেখা যায় যে, পাট, চা সূতীবস্ত্র, কয়লা, লোহা, ইস্পাতজাত দ্রব্য প্রমুখ পশ্চিমবাংলার প্রধান শিল্পগুলি সবই এখন মন্দার প্রকোপ কাটিয়ে উঠতে পারে নি যদিও ভারতবর্ষের অন্যান্য জায়গায় তারা রিসেসান থেকে খানিকটা কাটিয়ে উঠেছে, বাংলাদেশে এখন তা সম্ভব হয়নি। তার উপর চলেছে ক্রমাগত শিল্প শ্রমিকদের আন্দোলন এবং এই আশঙ্কার ফলে নূতন শিল্প আর গড়ে উঠছে না। আমি যে পরিসংখ্যান সংগ্রহ করেছি এবং এখানে যেগুলি রাখছি তার মধ্যে দেখতে পাচ্ছি ১৯৬৭ সালের জানুয়ারী থেকে ১৯৬৯ সালের ডিসেম্বর পর্যন্ত যুক্তফ্রন্ট সরকারের আমলে স্থায়ীভাবে উঠে যাওয়া প্রতিষ্ঠান বাদে মোট ১২৪টি ফ্যাক্টরীর কাজ বন্ধ হয়ে গেছে। তাতে প্রায় ২৭ হাজার ৩৭১ জন কর্মী কর্মচ্যুত হয়েছে, আমাদের মাননীয় শ্রমমন্ত্রী নিজে যে উত্তর দিয়েছেন তার থেকেই আমি এই সংখ্যাটা উল্লেখ করছি। একেবারে বন্ধ হয়ে গেছে ১৪৪টি, এই সংখ্যা সম্বন্ধেও কিছুটা মতভেদ আছে, কেউ বলে ১৬৩টি কারখানা বন্ধ হয়ে গেছে। তার ফলে প্রায় ১২ হাজারের উপর শ্রমিক কর্মচ্যুত হয়েছে এবং শ্রমমন্ত্রীর হিসাবে স্থায়ীভাবে বন্ধ হয়েছে ১৬৩টি যা আমি বললাম। ১৯৬০।৬১ সালে পশ্চিমবাংলায় যেখানে নূতন কোম্পানী হয়েছিল ৪৩১টি সেটা কমতে কমতে ১৯৬৯ সালে ১১ মাসে ১৮২টি মাত্র নূতন রেজিষ্ট্রেশন হয়েছে। ১৯৬৬ সালে পশ্চিম-বাংলায় যেখানে নূতন ফ্যাক্টরি রেজিষ্ট্রেশন হয়েছিল ১৮১টি সেখানে ১৯৬৯ সালে মাত্র ১৫৪টি। প্রতিদিন গড়ে ১৯৬৬ সালে ৮ লক্ষ ৬১ হাজার শ্রমিক রেজিষ্টার্ড ফ্যাক্টারীতে কাজ পেত, তা কমে গিয়ে ১৯৬৯ সালের ডিসেম্বরে দাঁড়িয়েছে ৮ লক্ষ ৫০ হাজারেরও নীচে। কিন্তু সংখ্যাটা বাজেটের কাগজে ৮ লক্ষ ১৭ হাজারে মাত্র দাড করান হয়েছে। পশ্চিমবাংলা থেকে কমপক্ষে ৬টি কোম্পানী অন্যত্র অফিস স্থানান্তর করে চলে গেছে। ১৯৭০ সালের মধ্যে আরো প্রায় ১৪টি কোম্পানী বাংলাদেশ থেকে কারবার গুটিয়ে নেবার চেষ্টায় আছে এবং তার মধ্যে বাঙালীর অর্থে গড়া কয়েকটি কোম্পানীও আছে। এটা আমি বলছি কেন—আরো বহু কোম্পানী আছে যারা এখান থেকে পাততাড়ি গুটাবার চেষ্টায় আছে। যদি বাংলাদেশকে বাঁচাতে চান তাহলে এমন ক্লাইমেট সৃষ্টি করতে হবে যাতে করে কর্মসংস্থানের পথ উন্মুক্ত থাকে, ব্যাহত না হয়। আজকে এ্যাপ্লিক্যান্টস্ ইন দি এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ রেজিষ্টার তাদের কাছ থেকে আজকে যে জবাব পেয়েছি তাতে দেখা যাচ্ছে ৫ লক্ষ বেকার আগের রেজিষ্ট্রীভুক্ত আছে ৩১শে ডিসেম্বর ১৯৬৯ পর্যন্ত। তার মধ্যে পুরুষ ৪ লক্ষ ৫৯ হাজার এবং মহিলা ৪১ হাজার। এছাড়া ষ্ট্রাইক, লকআউট, ঘেরাও ইত্যাদির যে পরিসংখ্যান আমরা হাউসে ইতিপূর্বেই পেয়েছি তাতে দেখা যাচ্ছে যে ১৯৬৮।৬৯ সালে ষ্ট্রাইক, লক আউট, ঘেরাও ইত্যাদি হয়েছে যথাক্রমে ২১৭, ১২০ ও ৪টি সেখানে এপ্রিল ১৯৬৯ থেকে ২৮শে জানুয়ারী ১৯৭০ মধ্যে ষ্ট্রাইক, লক আউট ঘেরাও ইত্যাদি হয়েছে ৭৪৬, ১০৫ ও ৬টি কারখানায়।

যুক্তফ্রন্টের প্রতিশ্রুতির মধ্যে একটা বড় প্রতিশ্রুতি ছিল বেকারদের জন্য ভাতা ও ইনসিওরেন্স ব্যবস্থা করবেন। নতুন কর্মসংস্থান ব্যবস্থা যদি এইভাবে ব্যাহত হয় তাহলে যুবকদের মধ্যে হতাশা এবং অসন্তোষ বাড়তেই থাকবে এবং তার পরিণাম হবে ধ্বংস। যুক্তফ্রন্টের মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বাজেটে স্বীকার করেছেন যে শহরাঞ্চল এবং গ্রামাঞ্চল উভয় ক্ষেত্রেই ব্যাপক এবং আংশিকভাবে বেকারী আছে। তার কারণ বিশ্লেষণ করতে গিয়ে তিনি বলেছেন যে—আমি তাঁর উক্তি কোট করছি,—তিনি বলেছেন, "বিশ বৎসরের অধিককাল ধরে কেন্দ্রের শাসকদল অর্থনৈতিক পরিকল্পনায় ও উন্নয়নে গুরুতর ব্যার্থতার পরিচয় দিয়েছেন"। চোর পালালে বুদ্ধি বাড়ে এই হচ্ছে অবস্থা। স্যার,

এই পরিকল্পনার ব্যাপারে শুধু যে সমস্ত রাজ্যের পরামর্শ নেওয়া হয় তাই নয় শেষ পর্যায়ে ডেভেলপমেণ্ট কাউনসিলের অনুমোদনেরও প্রয়োজন হয়। সেখানে প্রত্যেক রাজ্যের মুখ্যমন্ত্রীরা উপস্থিত থাকেন এবং তাঁদের অনুমোদনক্রমেই পরিকল্পনা তৈরি হয়ে থাকে। পরিকল্পনাগুলি ক্রটিবিহীন ছিল না, কিন্তু সেই ক্রটির দোহাই দিয়ে আজকে বাংলাদেশকে কেন্দ্রের বিরুদ্ধে উত্তেজিত করে কোন লাভ নেই। স্যার, তিনি বলেছেন যে, "গণতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠার জন্য প্রতিষ্ঠানগত ও অর্থনৈতিক যা কিছু পরিবর্তন সাধন প্রয়োজন, কেন্দ্রের শাসকদলের উচিত অবিলম্বে সে পরিবর্তন সাধন করা"। নিজের অক্ষমতাকে এইভাবে পরের ঘাড়ে চাপিয়ে দেবার চেষ্টার আমি তীব্রভাবে নিন্দা করছি। রাজ্যসরকারের এ ব্যাপারে কি কোন কর্তব্য ছিল না? তার কোন কথা বাজেটের কাগজপত্রের মধ্যে খুঁজে পেলাম না। স্যার, পশ্চিমবাংলার অর্থনৈতিক পরিস্থিতি পর্যালোচনা করতে গিয়ে দেখা যাবে জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে গ্রাম থেকে শহরাঞ্চলে কৃষি বহির্ভূত বৃত্তিতে যোগদানকারীর সংখ্যা কমে এসেছে। এক দিক থেকে এটা ভাল লক্ষণ। গ্রাম থেকে আগে শহরের দিকে চাকরি বৃত্তির অনুসন্ধানে লোক চলে আসতো। এখন গ্রামে কিছুটা কৃষির উন্নয়ন সম্ভব হওয়াতে অনেকে গ্রামে থেকে যাচ্ছে। দেখা যাচ্ছে শ্রমিক সংখ্যা ক্রমে, কৃষিতে নিযুক্ত শ্রমিক সংখ্যা, বাড়ছে। কায়িক শ্রম নির্ভর জনসংখ্যার মধ্যে শতকরা ৩৫ জনের জায়গায় এখন ৩৮ জন কৃষিজীবি। ভবিষ্যৎ আর্থিক ব্যবস্থাপনায় এর কি প্রতিক্রিয়া হবে তা ভাববার বিষয়। ৫ম অর্থ কমিশনের বরাদ্দ সম্পর্কে বলতে গিয়ে আমি বলব যে মাননীয় অর্থমন্ত্রী একটু বিব্রত হয়ে পড়েছেন। একদিকে তিনি স্বীকার করলেন যে ৫ম অর্থ কমিশনের বরাদ্দের ফলে চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনা খাতে আমরা বিশেষ লাভবান হয়েছি—৩৬৯ কোটি টাকার অতিরিক্ত পাবার ব্যবস্থা হয়েছে, ৪র্থ কমিশনে সেক্ষেত্রে ১৯১ কোটি টাকার ব্যবস্থা ছিল। কিন্তু কথায় কথায় কেন্দ্রের বিমাতৃসুলভ ব্যবস্থা একথা বলে বাজার গরম করার কি দরকার বা তাতে কি লাভ সেটা আমি বুঝিনা। একটু আগে একজন মাননীয় বন্ধু সেই কথাতেই তাঁর বক্তৃতা করে তাঁর কাজ সারলেন। তারপরে স্যার, একটা কথা বার বার বললেই সেটা সত্যি হয়ে যায় না। এখানে একটা থিয়োরী আমাদের কাছে বলা হচ্ছে যে বর্তমান সংবিধান অনুযায়ী যথেষ্ট সম্পদ রাজ্যগুলির আয়ত্বে নেই।

[7-00—7-10 p.m.]

এবং সামগ্রিক উন্নয়নমূলক কৃত্যকগুলির ক্রমবর্দ্ধমান দায়িত্বভার পড়েছে প্রধানতঃ রাজ্যসরকারের। অথচ রাজস্বের যে সব উৎস রাজ্যসরকারের হাতে বরাদ্দ করা হয়েছে সেগুলি মোটেই সম্প্রসারণশীল নয়। এইজন্য ওঁরা সংবিধান সংশোধনের দাবী করতে চান। আপনাদের দৃষ্টি আকর্ষণ করতে চাই; সম্প্রসারণশীল আয়ের উৎস কি আমাদের হাতে নাই? Sales tax-এ income ১৯৬৬-৬৭ সালে রাজ্যে ছিল ৪৮ কোটি ৬৫ লক্ষ টাকা মাত্র। ১৯৬৯-৭০ সালে সেটা ৬২ কোটিতে দাঁড়িয়েছে এবং ১৯৭০-৭১ সালে বাজেটে তার থেকে আয় হবে ৭০ কোটি ৪০ লক্ষ এবং ৪৮ থেকে ৭০ কোটির উপর উঠলো এই ৪ বছরের মধ্যে, তাতেও সন্তুষ্ট হচ্ছেন না। Other Taxes and Duties আমাদের বাংলা দেশের জনসাধারণ যেটা ১৯৬৬-৬৭ সালে দিতো ১৫ কোটি ৪০ লক্ষ টাকা, সেটা থেকে বাড়িয়ে ২২ কোটি ১৮ লক্ষ টাকা তুলেছেন। ১৯৭০-৭১ সালে Income Tax other than Corporation Taxes বাবদে যেটা কেন্দ্রীয় সরকার আদায় করে আমাদের অংশ দেন তাতেও ১৬ কোটি ৩০ লক্ষ টাকা ছিল, ১৯৬৬-৬৭ সালে, বাড়িয়ে ৩৩ কোটি ৩৪ লক্ষ এবারে পাওয়া যাবে বলে আশা করা যাচ্ছে অবশ্য কেন্দ্রীয় সরকারের হিসাবমত। তবুও বলবেন যে, আমাদের আয়ের উৎস সম্প্রসারণশীল নয়। তাছাড়া কেন্দ্রের বিমাতৃসুলভ আচরণের কথার প্রতিবাদে আর একটি ছোট্ট দৃষ্টান্ত দেই। আমাদের এখনকার বাংলাদেশের যে রাজ্যে মোট Public debts তার হিসাবে দেখা যাচ্ছে যে ১৯৬৭-৬৮ সালে শেষ পর্যন্ত যে হিসাব Accountant-

General-এর কাছ থেকে পাওয়া গেছে তাতে ৫৫৩ কোটি ৬৭ লক্ষ টাকা, তার মধ্যে ৫১০ কোটি ৭৫ লক্ষ টাকাই কেন্দ্র দিয়েছেন। আর মাত্র ১০ কোটির মত Open Market থেকে পাওয়া গেছে এবং ১৩ কোটি টাকা অন্যান্য Source থেকে পাওয়া গেছে। এই কথাগুলি খুব মুখরোচক হবে না। আমাদের সংবিধানে যে ব্যবস্থা আছে, আমি বুঝতে পারিনা তার চেয়ে সুব্যবস্থা কোন জায়গায় কেউ চিন্তা করতে পারে। সংবিধানের ২৮০ Ariticale-এ আমাদের Finance Commission এর কথা বলা হয়েছে, সেটা একেবারে সম্পূর্ণভাবে স্বতন্ত্র ক্ষমতাসীন বডি। স্যার, আমার সময়ের অভাবের জন্য আমি সব দিকটা তুলে ধরতে পারছি না। শুধু একথা বলি আপনারা জানেন যে, বর্তমানে যা অব্যবস্থা বা দুর্বলতা দেখা যাচ্ছে তার একটি কারণ হচ্ছে Finance Commission-এর অনেক ক্ষমতা Planning Commission কেড়ে নেওয়ার দরুণ Finance Commission সম্পূর্ণভাবে কাজ করতে পারছেনা এবং তার পরিবর্তনের জন্য যদি আন্দোলন বা চাপ সৃষ্টির প্রয়োজন হয় তাহলে আমরাও আপনাদের সংগে আছি। এ বিষয়ে গত বছরে আমাদের Central-State relation সম্পর্কে একটা মেমোরেণ্ডাম State Government-এর Finance Department থেকে বার করা হয়েছিলো এবং তারা সেখানে যা বলেছেন আমার সময়ের অভাবের জন্য আমি সেটা শোনাতে পারছি না। গত বছরের শেষে যেটা দেওয়া হয়েছিল আমি তার সঙ্গে সম্পূর্ণভাবে একমত এবং তাদের শেষ কথা ছিল এই—

The pattern of Central assistance should be so revised that unproductive and unremunerative schemes particularly of social services should be financed to grant assistance and not loan assistance.

আজ আমাদের ঘাড়ে অনেক লোন চেপে রয়েছে—সেটা যদি গ্র্যান্ট হোত তাহলে আমাদের এই সম্পর্কে এতো অভাব বোধ করতে হোত না। আসল কথা হচ্ছে যেভাবে ন্যায় বিচারের ব্যবস্থা আছে তারমধ্যে বহু পথ কেন্দ্র থেকে রাজ্যগুলির ন্যায়সঙ্গত দাবী আদায় করবার। তারজন্য নূতন সংবিধান পরিবর্তন করার দরকার হবে না। কেন্দ্রের কাছ থেকে অধিকতর অর্থ বরাদ্দ পেতে হলে শুধু চাপ সৃষ্টি বা গালাগালি করে কি তার সুরাহা হবে? আমাদের আর্থিকসঙ্গতিকে রোধ করতে আমরা নিজেরা কি করেছি তা দেখান। তিনটি রাস্তা আমি দেখাবো—কেন্দ্রকে বা বাইরের নিরপেক্ষ লোককে কি করে বোঝাবেন যে আমরা আমাদের নিজেদের প্রচেষ্টার ত্রুটি করিনি। প্রথম হচ্ছে ব্যয় সঙ্কোচ অপচয় নিরোধ করা—ব্যয় নিরোধ সম্পর্কে আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন প্রশ্নের জবাবে যে বর্তমানে যারা রিটায়ার করে যাচ্ছেন সেখানে আমরা নূতন কর্মচারী নিয়োগ করছি না—স্থগিত রেখেছি। দ্বিতীয় হচ্ছে নূতন করের উৎস সন্ধান করে ও অন্য কর সংস্থাপন করে আয় বাড়ান। আর তৃতীয় হচ্ছে নূতন ব্যয়ভার গ্রহণ করবার আগে যথোচিত সাবধান হওয়া দরকার। গত কয়েক বছর—বিশেষ করে গত এক বছরে যুক্তফ্রন্ট সরকারের রাষ্ট্রপরিচালনায় প্ল্যান বহির্ভূত খরচ দেখে আতঙ্কিত হচ্ছি। সরকারী পরিচালনায় যত শিল্প পরিচালিত হয় প্রায় ১৭টি শিল্প দেখান হয়েছে তাতে এবারে লোকসান দেখছি দু কোটি টাকার উপর হবে। এছাড়া দুর্গাপুর বা অন্যান্য বড় শিল্প চালাতে লোকসান হচ্ছে ১০ কোটির মত। এইভাবে সমগ্র অর্থনীতির দিকে লক্ষ্য না দিয়ে উত্তরোত্তর ব্যয়ের দায় ঘাড়ে নিচ্ছেন তারপর হাতপা ছুঁড়ে চীৎকার করে কি হবে? এইভাবে বাংলার আর্থিক-সংগতি ভেঙ্গে পড়ছে—তাকে আপনারা রক্ষা করুন। আমার আরও দেখে আশঙ্কা হচ্ছে যা ইতিপূর্বে তরুণকান্তি ঘোষ মহাশয় বলেছেন যেখানে এতটাকা অনটন বলা হচ্ছে আবার সঙ্গে সঙ্গে বহু জায়গায় যেসব কল্যাণমূলক কাজের ফিরিস্তি দেওয়া হচ্ছে সেই কাজের জন্য বরাদ্দ টাকা খরচ হচ্ছে না। এর চেয়ে লজ্জার কথা আর কিছুই নাই। পরিশেষে আমি বলবো এই বাজেট উন্নয়নের পক্ষে ত্রুটিপূর্ণ যা গত বছরও আমি বলেছি—তা না হলে যেখানে ৫০ কোটি টাকার উপর লোকসান হিসাবে ধরা হয়—হঠাৎ ম্যাজিকের মত সেখান থেকে উল্টে ১১ কোটি টাকা উদ্বৃত্ত দাঁড়িয়ে যায়। এমন করে

আমাদের উপদেষ্টারা হাতে রেখে কাজ করেন যাতে বছরের মধ্যে মন্ত্রীমণ্ডলী নিজেদের ইচ্ছামত খরচ করতে পারে। এই ত্রুটি ভবিষ্যতে যাতে না হয় তারদিকে লক্ষ্য রাখতে আমি অনুরোধ জানাচ্ছি। বাংলাদেশের লোক যুক্তফ্রন্ট সরকার ভাঙ্গতে চায় না— আমরাও চাই না। কিন্তু দেশের শান্তিশৃঙ্খলা যাতে বজায় থাকে তার ব্যবস্থা করুন তাহলে বাংলাদেশের লোক আপনাদের আশীর্বাদ করবে

[7-10—7-20 p.m]

**শ্রীজ্যোতি বসুঃ** স্পীকার মহাশয়, আমি এই বাজেট সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। তবে পরিষদীয় মন্ত্রী খুব বেশী সময় আমাকে দেননি, সেজন্য সংক্ষেপেই আমাকে বলতে হবে। প্রথমে এটা বুঝে নেওয়া দরকার, নানারকম কথা এখানে হচ্ছে এজন্য যে, এটা বোধহয় কিছু সদস্যের বুঝতে সময় লাগছে যে আমাদের একটা সীমাবদ্ধতার মধ্যে কাজ করতে হচ্ছে। একটা রাজ্যে সরকার পেলেই যে অবস্থা হয় আমাদের সেই অবস্থা হয়েছে। এবং এটা অন্তত: ডা: সান্যাল আগে জানতেন, এখন ভুলে গিয়েছেন। এখন অনেক কথা জানার আছে – আমাদের কেন্দ্রীয় সরকারের সব নিয়মকানুন অনুযায়ী, সংবিধান অনুযায়ী প্রায় সমস্তই এখানে করা হচ্ছে। এমন কি এমন সব বিষয় আছে আইন পর্য্যন্ত করতে পারিনা একটা রাজ্যে জনগণের কল্যাণমূলক সেগুলি হলেও, এবং আমাদের টাকা পয়সা অর্থ এই সমস্ত জিনিষ কেন্দ্রের হাতে। আমরা বোধহয় বিক্রয় কর ছিটে ফোঁটা পাই, এছাড়া বিশেষ কিছু আমাদের হাতে নাই। এই অবস্থার মধ্যে আমরা চলেছি যদিও পশ্চিম-বাংলার শত শত কোটি টাকা দিল্লী চলে যাচ্ছে, কেন্দ্রে চলে যাচ্ছে। সেই হিসাবে আমাদের প্রয়োজন অনুযায়ী আমাদের প্রায় কিছুই দেওয়া হচ্ছেনা, এটা বলা যায়। সেজন্য আমরা বলেছি যুক্তফ্রন্ট থেকে, সরকার থেকে, বার বার বলেছিলাম যে ক্ষমতার পুনর্বিন্যাস দরকার দুটি দিক থেকে। এবং এই সব নিয়ে আমাদের কেন্দ্রের সঙ্গে আলোচনা করতে হবে। এবং তাতে যদি না হয় অনিচ্ছুক হাত থেকে দাবী দাওয়া আদায় করার জন্য যে ব্যবস্থা অবলম্বন করার তা করতে হবে। আমি আশ্চর্য্য হয়ে গেলাম, আমি ডা: সান্যালের বক্তৃতা শুনছিলাম, এটা তিনি পছন্দ করছেন না। মুখ্যমন্ত্রী অর্থমন্ত্রী আমাদের আগেও বলেছেন, এবারও বলেছেন সেই একই কথা যে আমাদের প্রতি ঠিক সুবিচার করা হচ্ছেনা। এটা কি নূতন কোন কথা? এটা ডঃ বিধানচন্দ্র রায় থাকতেই লিপিবদ্ধ আছে। আমাদের মত না বললেও, সংবিধান বদলান দরকার এইসব কথা না বললেও তিনি পাতার পর পাতায় একথা বলেছেন বাজেট বক্তৃতায়। কিন্তু বলার পর হয়ত কিছু করতে পারেননি, তা নিয়ে আন্দোলন হয়নি, তা নিয়ে অন্য কিছু করা যায়নি। তার কারণ একই দল ছিল কংগ্রেস সরকার। কিন্তু এই কথাগুলি এখানে বার বার বলা হয়েছে, লিপিবদ্ধ হয়েছে, আমরা বিরোধীপক্ষে ছিলাম। ডা: রায় এগুলি করেছিলেন এবং বহু বছর ধরে একথা শুনেছি এখানে। তাহলে আজকে কি তাঁরা চাননা যে বাংলাদেশের উপর সুবিচার করা হোক্ কেন্দ্র দ্বারা? যে কোন উপায়ে আমরা বিপদে পড়ি এটাই হচ্ছে কথা। কাজেই তাঁরা এইসব কথা বলবেন না, আমাদের সমর্থন করবেন না। যাতে করে ন্যায্য ব্যবস্থা হতে পারে কিছুমাত্র ভবিষ্যতে। তাঁদের আর একটা কথায় আশ্চর্য্য হয়ে গেলাম। এখানে অনেক কথা বলা হয়েছে। এমন মনে হয়েছে আমরা বুঝি বাংলাদেশে সরকার হাতে পেয়ে সব কিছু করে দিতে পারি। কিন্তু এই যে ইকনমিক ডিভেলপমেণ্ট, আর্থিক অগ্রগতি কি একটা রাজ্যের উপর নির্ভর করে? এই যে লাইসেন্স পারমিট একটা কারখানা খুলতে হলে, এটা কার হাতে আছে? এসব কি আমাদের সাথে আছে? পঞ্চবার্ষিকী পরিকল্পনা কে করে? আমরা রাজ্য সরকার কি বসে বসে করি? না কেন্দ্রীয় সরকার করে? কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করে ভারতবর্ষের অগ্রগতি কোন পথে হবে না হবে না কি ব্যাহত হবে। আমাদের দেশে মস্ত বড় মন্দা দেখা দিল তিন চার বছর ধরে, সেটার জন্য দায়ী রাজ্য সরকার এটা কি কারণে বলেন? মূলত: দায়ী হচ্ছে কেন্দ্রীয় সরকার।

মূলতঃ তারজন্য দায়ী কেন্দ্রীয় সরকার। অথচ এখানে কয়েকজন সদস্যের তরফ থেকে বলা হোল কেন্দ্রীয় সরকারের উপর কেন সমস্ত দোষ চাপাচ্ছেন। এটা তো স্বতঃসিদ্ধ কথা—পঞ্চবার্ষিকী পরিকল্পনা তাঁরা করেছেন এবং ৩টি পরিকল্পনা ব্যর্থ হবার পর রিসেসন হয়েছে। তার শীকার হইতে হয়েছে পশ্চিমবাংলাকে, কারণ এখানে ইঞ্জিনিয়ারিং ইনডাষ্ট্রী একটি মস্ত বড় ইনডাষ্ট্রী এবং সেটা হচ্ছে বেস্। তার উপর আঘাত লাগল এবং তার ফলে ওয়ার্কাররা বলুন, অন্যান্য ছোট ছোট শিল্পপতি বলুন, মাঝারি শিল্পপতি বলুন তারা চরম দুর্গতির মধ্যে পড়েছে যা থেকে আমরা এখনও বেরুতে পারছিনা। তারজন্য কি যুক্তফ্রন্ট সরকারকে দায়ী করা হবে? আমরা এই কয়েক মাস হোল রাজত্ব পেয়েছি, এই কয়েক মাসের মধ্যে কেন সমস্ত মন্দা দূর করে দাঁড়াতে পারছিনা সেকথা বলে দোষ দেওয়া হবে? সেইজন্যই আমি বলছিলাম কার দায়িত্ব সেটা ভাল করে বুঝতে হবে, ব্যাধি কোথায় সেটা বুঝতে হবে, ঔষধ কোথায় প্রয়োগ করা হবে সেটা বুঝতে হবে। তারপর আমি একথা শুনে আশ্চর্য হলাম যে কংগ্রেসপক্ষ থেকে বলা হচ্ছে এবং ডাঃ নলিনাক্ষ সান্যাল বলছেন এত কারখানা বন্ধ হয়ে গেল। আমাদের লেবার মিনিষ্টার কি পরিসংখ্যান দিয়েছেন, কি হিসেব দিয়েছেন সেটাও উনি বলেছেন। আমার ঠিক খেয়াল নেই, তবুও আমি ধরে নিলাম অনেকগুলো বন্ধ হয়েছে এবং তারজন্য ২৭ হাজার লোক বেকার হয়েছে। আমি বলি একটু লজ্জা থাকা দরকার। এর মধ্যে কি ডাঃ সান্যালের মোহিনী মিলস্ পড়েনা? ডাইরেক্টররা একবার চিন্তা করুন চুরি-চামারি হচ্ছে কিনা, ওয়েষ্টেজ হচ্ছে কিনা এবং অপদার্থতার জন্য বন্ধ হয়েছে কিনা। ডঃ সান্যালের মত ডাইরেক্টর যাঁরা এখানে বসে রয়েছেন তাঁরা এটা বন্ধ করেছেন। এখানে উনি অবশ্য ডাইরেক্টর নয়, এখানে উনি একজন এম. এল. এ.। আমি তাঁকে জিজ্ঞাসা করছি কেন কারখানা বন্ধ হোল সেকথা আপনি বলুন। কেন কারখানা বন্ধ হোল সেই কৈফিয়ৎ আপনার কাছে চাই। এরজন্য শ্রমিকরা গিয়েছিল আপনার বাড়ীতে এবং কতদিন ধরে তারা উপোষ করে রয়েছে। অবশ্য এই ব্যাপার নিয়ে আমাদের মধ্যে আলোচনা হয়েছে। তারপর, বঙ্গলক্ষ্মী কার অপরাধে বন্ধ হয়েছে? শ্রমিকদের অপরাধে বন্ধ হয়েছে সেকথা মালিক বলেনি। ওখান থেকে লক্ষ লক্ষ টাকা নিয়ে কোথায় সিনেমা করছে তা খুঁজে পাওয়া যাচ্ছেনা, প্রভিডেণ্ট ফাণ্ডের টাকা মেরে দিচ্ছে—আর এখানে বসে বলা হচ্ছে কেন কারখানা বন্ধ হোল বলুন। আমাদের হাতে যদি আইন থাকত তাহলে এই সমস্ত ডাইরেক্টর যাদের অপরাধে এবং অপদার্থতার জন্য এই সমস্ত বন্ধ হয়ে আছে তাদের গ্রেপ্তার করে জেলে পাঠাতাম। বাংলাদেশের যখন এই দুর্গতি, শ্রমিকদের যখন এই দুর্গতি তখন এইভাবে বক্তৃতা দেওয়া শোভা পায়না। আজ আমাদের সকলকে চিন্তা করতে হবে কি করে এর হাত থেকে আমরা বাঁচতে পারি। যদি শ্রমিকদের অপরাধ থাকে তাহলে সেটা বলুন, তাদের দুর্বলতা থাকলে আমরা সেটা তাদের দেখিয়ে দেব। কিন্তু যুক্তফ্রন্ট সরকার চান বাংলাদেশে অসংখ্য কারখানা হোক এবং একটা কারখানাও যেন বন্ধ না হয়। তারপর, আমাদের এখানে যে বেকার সমস্যা রয়েছে তারজন্য কি যুক্তফ্রন্ট সরকার দায়ী? আমি শুনলাম আমাদের তরফের কিছু লোক বিরোধীদলের মত বক্তৃতা এখানে দিয়েছেন এবং বলেছেন এখানে যে বেকার সমস্যা তারজন্য আপনারা কি করছেন? আপনিই বলুননা কি করতে হবে? লেনিন, ষ্ট্যালিন, মাও-সে-তুং অনেক কিছু তো শুনলাম। আপনিই বলুননা কি করতে হবে? কে না জানে ৪।। লক্ষ আনএমপ্লয়েড লোক রেজিষ্ট্রীভুক্ত হয়ে রয়েছে। আরও বহুলোক রয়েছে যারা নাম লেখাননি নানারকম অসুবিধার জন্য বা চেতনা নেই বলে। এটা আমাদের কাছে একটা বিরাট অভিশাপ। কিন্তু এরজন্য কে দায়ী? এরজন্য কংগ্রেস দায়ী, কংগ্রেস পার্টি দায়ী, কেন্দ্রীয় সরকার দায়ী যাঁরা ২০-২১ বছর ধরে রাজত্ব করেছেন, যাঁরা আমাদের অর্থনীতি তছনছ করেছেন এবং যারজন্য পুঁজিপতিরা আরও বড় হয়েছে এবং বহু মানুষ তলিয়ে গেছে। কে এরজন্য দায়ী? এরজন্য কি শ্রমিক, কর্মচারীরা দায়ী এবং আমাদের সরকারকে বলা হবে তোমরা দায়ী? এরজন্য দায়ী কংগ্রেস দল এবং কংগ্রেস সরকার।

[7-20—7-30 p.m]

এই রকম অর্থনীতি তারা গড়ে তুলেছেন সমাজবাদের নামে ভাঁওতা দিয়ে, একটা ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থা তারা গড়ে তুলেছেন, এই জিনিস আমরা দেখেছি। এই জিনিস আমরা দেখেছি যে কৃষকদের ফাঁকি দেওয়া হয়েছে, জমি দেবো বলে তাদের জমি দেওয়া হয়নি, জমিদার, জোতদার তাদের হাতে জমি থেকে গেছে। পুরো দমে এই শাসন চলেছে, এই রকম এক্সপ্লয়টেশন চলেছে। এই জিনিস আমরা দেখেছি এবং খালি বড় বড় সমাজবাদের কথা বলা হয়েছে যে আমরা সমাজবাদ গড়ে তুলছি। এরজন্য কি বর্তমান পশ্চিমবঙ্গ সরকারকে দায়ি করা চলে? এই কথাগুলো মনে রাখতে হবে যে এই সমস্যা এত বড় সমস্যা যে এখানে আমরা যাই করি,, এই সমস্যার সমাধান করা অসম্ভব। কেউ যদি বলেন এখানে দাঁড়িয়ে যে আমরা ১০/১৫ বছরের মধ্যে এই সমস্ত বেকারকে চাকরী দিতে পারবো এইটুকু সীমাবদ্ধতার মধ্যে, তাহলে তারা ভাঁওতা দেবেন। আমরা এই কথা কখনও বলিনি, এই জন্য আমরা বলেছি যে ছিঁটে ফোঁটা কিছু করতে পারি কি না। কিন্তু তারপর আমাদের চাপ সৃষ্টি করতে হবে কেন্দ্রীয় সরকারের উপর, তাদের অনিচ্ছুক হাত থেকে সেই সমস্ত দাবি দাওয়া আদায় করা— চাকরীর ব্যবস্থা করো, ঢেলে সাজাও তোমাদের পঞ্চবার্ষিকী পরিকল্পনা যাতে আমাদের বেকারত্ব ঘুচে যায়। আর যেখানে না পারবে সেখানে ভাতা দেবার ব্যবস্থা করো। এটা কি একটা পশ্চিমবঙ্গ সরকার শুধু পারে? আমরা একটা নমুনা হিসাবে পারি কিনা চেষ্টা করে দেখছি, এখনও আমরা ঠিক করতে পারিনি, কিন্তু এটা তো নমুনা হবে, টোকেন হবে। কিন্তু আসলে এই কাজ করতে হবে কেন্দ্রীয় সরকারকে, যাদের হাতে সমস্ত টাকা, তা না হলে আমাদের বাংলাদেশের টাকা, আমাদের বাংলাদেশের হাতে ছেড়ে দেওয়া হোক, আমরা করে নেবো সেই ব্যবস্থা, তাহলে আমরা অনেকটা করতে পারবো। কিন্তু সেই দাবি তো আমাদের কেউ মানবে না, আমরা সেই রকমভাবে বলতে পারছি না, যে সেই সমস্ত টাকা আমাদের হাতে ছেড়ে দাও। এখানে সমাজবাদের কথা বলে কোন লাভ নেই। আমি আশ্চর্য্য হয়ে গেলাম যে এখানে লেলিনের কথা বলা হয়েছে, বিপ্লবের পর কি হয়েছিল সেখানে ওয়ার ইকনমিতে বলা হয়েছে যখন বিপ্লবের পর সমস্ত সেখানে ধ্বংস হয়ে গেল, সেখানে তাদের হাত থেকে বাঁচাবার জন্য লেলিন কি করেছিল, তারপর এখন মাও-সে-তুং-এর কথা বলা হচ্ছে ইকনমিজম-এর কথা এখানে বলা হচ্ছে। আমার মনে হয় এই তর্কের মধ্যে আমার যাওয়া উচিত নয়, এই বাজেট বক্তৃতার সময়, তবে আমি এটুকু বলতে পারি সদস্য মহাশয়কে যিনি এই সব বলেছেন, তিনি যেন আর একটু ভাল করে লেনিন পড়েন, মাও-সে-তুং পড়েন। তাহলে বুঝতে পারবেন যে বাংলাদেশের সভায় দাঁড়িয়ে এই সব বলা যায় না যেখানে এই সীমাবদ্ধ ক্ষমতা আমরা পেয়েছি, যেখানে সমাজবাদের নামগন্ধ কিছু নেই, সেখানে এইসব বলার কিছু অর্থ হয় না। বলে কি বললেন যে কর্মচারীরা কেন মাইনে বাড়াতে বলছে, শ্রমিকরা কেন মাইনে বাড়াতে বলছে, মাষ্টার মহাশয়রা কেন মাইনে বাড়াতে বলছেন, কেন গভর্ণমেণ্ট এমপ্লয়িরা এই সব কথা বলছে? এই জন্য বলছে যে ষ্টার্ভেশনের থেকে লেভেলে নিচে আছে বলে, তার মানে এটা নয় যে কৃষকদের জন্য কিছু করতে হবে না, তার মানে এটা নয় যে অন্য অংশের মানুষের জন্য কিছু করতে হবে না। কিন্তু আমি আশ্চর্য্য হয়ে যাই যে তারা নিম্নতম হার চেয়েছে, কারণ তারা জীবন ধারণ করতে পারছে না, তাতেও কেউ বলছেন যে একটা অপরাধমূলক কথা তারা যেন বলেছেন যে কয়েক কোটি টাকা মাগ্‌গি ভাতা যদি তারা চান তাদের স্ত্রী, পুত্র, পরিবারের জন্য, এ এক আশ্চর্য্য রকম বক্তৃতা আমাদের নাকি সরকার পক্ষের এক সমর্থকের কাছ থেকে আমাদের শুনতে হলো। কিন্তু এই কথা পরিষ্কার, আমরা কি গ্রামকে ছেড়ে দিয়েছি, সেখানকার ভূমি সমস্যা, সেখানকার সেচ সমস্যা, সেখানকার স্কুল, এই সমস্ত কি আমরা ছেড়ে দিয়েছি, রাস্তা ঘাট ইত্যাদি? এই অবস্থার মধ্যে যেটুকু পারা যায় আমাদের বাজেটে কি তার কিছুই নেই? আমাদের বাজেটে এই সুর কথাও আছে। কাজেই সামগ্রিকভাবে দেখা যাচ্ছে যে একটার বিরুদ্ধে আর একটা

বলে লাভ নেই, যেটুকু আমরা করছি নিম্নতম করছি। তার থেকে যদি কিছু কম থাকে তাহলে সেই জিনিস আমরা করছি। এখানে অনেক কথা বলা হয়েছে এবং এখনও আমি শুনছিলাম যে পুলিশ বাজেট অনেক বাড়ানো হয়েছে। কিন্তু বক্তৃতাটা যদি একটু পড়তেন, সেখানে বলা আছে অর্থমন্ত্রী মহাশয় যা বক্তৃতা দিয়েছেন, সেখানে বলা হয়েছে যে কেন এটা বেড়েছে। আমরা চাইনা যে অন্য খাতের তুলনায় পুলিশ বাজেট ঐ রকমভাবে বৃদ্ধি পাক। এটা আমরা কখনও চাইনি এবং হওয়া উচিতও নয়। এটা ঠিক কথা কিন্তু আমাদের মনে হয়েছে যে হয়তো আরও কম রাখতে পারলে ভাল হতো। সেই অবস্থা যদি হতো, কিন্তু দুর্ভাগ্যবশতঃ সেই অবস্থা আমাদের নেই। কারণ এই যে হাজার হাজার সমাজবিরোধী তৈরী করা হয়েছে কংগ্রেসের আমলে, এদের তো একটা ব্যবস্থা করতে হবে, এরা তো একদিনে তৈরী হয়নি বা ১১ মাসে তৈরী হয়নি, এই যে হাজার হাজার সমাজ-বিরোধী বাংলাদেশময় ছড়িয়ে আছে, দুর্ভাগ্যবশতঃ আমাদের ঘরেরই সব ছেলেরা, তাদের বেকার করে, কোন রকম তাদের সামনে ভবিষ্যৎ নেই, উদ্দেশ্য নেই, কিছু নেই, তাদের এই পথে ঠেলে দেওয়া হয়েছে।

যারা এই হাজার হাজার সমাজবিরোধী এই সমস্ত কাজের মধ্যে তারা লিপ্ত আছে। হাজার হাজার গ্রামের লোক তারা এই করে খায়, এখানের চাল ওখানে বিক্রি করে এইভাবে তারা খায় এইভাবে তাদের জীবনযাত্রা চলে, এটা ১১ মাসে হয়নি, ২০ বৎসরের কংগ্রেস রাজত্বে এই জিনিস হয়েছে। সুতরাং পুলিশের দরকার। শুধু পুলিশ দিয়ে এ ব্যবস্থা করা যাবে না, এরজন্য জনসাধারণের সহযোগিতা আরও বেশী বেশী করে নিতে হবে। আমি আগে বলেছিলাম আগের বাজেটের তুলনায় এই বাজেট-এ খুব বেড়েছে। এটা বলছি, কারণ এখানে লেখা আছে—

There is an increase of Rs. 3 crores 12 lakhs under "Police" mainly due to provision for pay revision and for transfer of provision for Home Guards and Extra Police Force from another head.

সব সরকারী কর্মচারীদের এই সব ব্যবস্থা যদি হয় তাহলে পুলিশের জন্য পে-কমিসানের জন্য টাকা খরচ করতে হবে। আর একটা হেড ছিল যেটা এবার পুলিশে দেখানো হয়েছে সেইজন্য বেড়েছে দেড় কোটি টাকা। গত বৎসর যে মহার্ঘভাতা দেওয়া হয় তারজন্য বাড়তি টাকা দেখানো হয়েছে। এখানে ৫ কোটি টাকা হয়ে গেল; এর একটা পয়সাও কাটবার উপায় নেই। অন্য জায়গায় থাকলে কম দেখানো যেত। আর একটা হচ্ছে তিন কোটি বার লক্ষ টাকা সেটা মাইনার ব্যাপারে রিভিসানের জন্য, আর দেড় কোটি টাকা গত বৎসরের মাগগী ভাতার জন্য। সেদিক থেকে খুব বেশী তা নয়, অন্যান্য যে সমস্ত খাত আছে—যে সব কথা রাজ্যপালের বক্তৃতার সময় অনেকে বলেছেন সে সবগুলি জেনারেল এ্যডমিনিষ্ট্রেশান ও পুলিশ বাজেট যখন আসবে তখন আলোচনা করবো। সর্বশেষে একটা কথা বলতে চাই। আমাদের যুক্তফ্রণ্টের এইসব নানান অসুবিধা থাকা সত্ত্বেও, সীমাবদ্ধতা থাকা সত্ত্বেও আমাদের দায়িত্ব অনেক বেশী। অনেক দিন ধরে অনেক তিক্ত অভিজ্ঞতার পর মানুষ আমাদের উপর বিশ্বাস স্থাপন করেছেন। যুক্তফ্রণ্ট সরকারের উপর। এটা এগার মাসের ভেতরে আমরা বিভিন্নভাবে বুঝে নিয়েছি যে মানুষ এখনও আমাদের চান, আমরা শুধু থাকি এটা নয়, আমরা আরও শক্তিশালী হই, আমাদের মধ্যে বিভেদ হয়, মত পার্থক্য হয়, এটা কোন মানুষ পছন্দ করেনা। মানুষ চায়—জনসাধারণ চায়, এগুলি বাদ দিয়ে যে কাজ আপনারা করতে চচ্ছেন যে ৩২ দফা কর্মসূচী গ্রহণ করেছিলেন সেই ৩২ দফা কর্মসূচীকে গ্রহণ করুন। একথা ঠিক মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মস্ত বড় এটা একটা এক্সপেরিমেণ্ট যে এতগুলি দল একটা সরকারে। এতদিন—আমরা জানি একটা পার্টির হলে নাকি সেটা সুষ্ঠভাবে চলে, কিন্তু সে পার্টি তো ভেঙ্গে তছনছ হয়ে গেছে, সে পার্টি কুড়ি বৎসর চালিয়েছে, সেই পার্টিকে তো খুঁজে পাওয়া যাচ্ছে না। সেই জন্য বলি যে এটা আমাদের

এক্সপেরিমেন্ট। এটা মানুষ ঠিক করে দিয়েছেন, নানা অভিজ্ঞতার মধ্য দিয়ে তাদের কথা শিরধার্য্য করে নিয়ে মানুষের যে আকাঙ্খা রূপায়িত করতে হবে তাকে প্রতিফলিত করতে হবে এবং আমরা নিশ্চয়ই সকলেই সচেষ্ট হব। যে দুটা কংগ্রেস আছে বা তিনটা কংগ্রেস আছে তাদের উপর আমরা মোটেই নির্ভর করতে পারিনা। তাদের মধ্যে অনেকে বলেছেন যে আমরা ভাঙ্গতে দিতে চাইনা বা ভাঙ্গতে দেবনা। আপনারা কি করে ভাঙ্গবেন? আবার কি আগের মতন এম, এল, এ-দের কিনবেন নাকি? এসব কথা বলে লাভ কি? সেভাবে ভাঙ্গলেও বেশী দিন টিকিয়ে রাখা যায় না এটা আমরা দেখেছি ১৯৬৭ সালে। আমাদের নিজেদের ত্রুটি আছে, ১১ মাসের মধ্যে এগুলি আমাদের বিচার করে যাতে সঠিকভাবে সরকার পরিচালিত করতে পারি জনসাধারণের স্বার্থ দেখে শতকরা ৯০ ভাগ মজুর কৃষক মধ্যবিত্ত মেহনতি মানুষ তাদের পক্ষ অবলম্বন করে আমাদের যুক্তফ্রন্টকে বাঁচাতে হবে। আমাদের ৩২ দফা কর্মসূচীর মধ্যেই বলা হয়েছে যে যুক্তফ্রন্ট হল মেহনতী মানুষের সংগ্রামের হাতিয়ার, জনগণের আশা আকাঙ্খা রূপায়িত করবার হাতিয়ার এই যুক্তফ্রন্ট, এবং যুক্তফ্রন্ট সরকার এই কথা চিন্তা করে আমরা এই বাজেট দেখে রেখেছি। এই কথা চিন্তা করে আমাদের আগামী দিনে প্রস্তুত হতে হবে এবং সে কর্মসূচী সমস্ত মানুষের সামনে তুলে ধরতে পারব সে বিশ্বাস আমরা রাখি এবং সেই বিশ্বাস নিয়ে আমি আর একবার এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[7-30—7-40 p.m.]

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য তরুণকান্তি ঘোষ এবং আরো অনেকে বলেছেন যে আমাদের বাজেট হল দেউলিয়া বাজেট। এটা ভাল করে দেখা দরকার। আমাদের আগে রাজ্যপালের ভাষণের সময় তিনি বৎসরের শেষে ২৭ কোটি ৮৩ লক্ষ অর্থাৎ মোটামুটি ২৮ কোটি টাকার মতন ঘাটতি রেখে গেলেন, এটা আমাদের কাঁধেই চেপেছে। ফোর্থ ফিনান্স কমিশন ১৯৬৫ সালে যে রোয়েদাদ দিলেন তাতে ঐ যেটা ঘাটতি যেটা পূরণ করবার কথা তা করতে পারেননি। তার পর ডিয়ারনেস এ্যালাউন্স বিশেষ করে কেন্দ্রীয় সরকার বাড়ানোর জন্য বাংলা সরকারকে বাড়াতে হয়েছে। তাতে ৫৩ কোটি টাকা খরচ বেড়েছে যেটা ফিনান্স কমিশন ব্যবস্থা করতে পারেননি। তাই গভর্ণমেণ্ট বাধ্য হয়ে অল্প দিনের মধ্যে ৫ বৎসর পূরণ না হতেই তাদের পঞ্চম কমিশন বসিয়ে ছিলেন। পঞ্চম ফিনান্স কমিশন আমাদের কিছু টাকা ব্যবস্থা করেছেন ঠিক। আমাদের ডিয়ারনেস এ্যালাউন্স-এর যে লাইবিলিটি থেকে গেল ৫৩ কোটি টাকা তার জন্য ৩৪ কোটি টাকা রোয়েদাদ দিলেন। তখন বৎসরে ১৯ কোটি টাকা হিসাবে ৫ বৎসরে ৯৫ কোটি টাকা ডেফিসিট-এর ব্যবস্থা ফিনান্স কমিশন করতে পারেন কিনা। আমরা তাই প্ল্যানিং কমিশনের কাছে গিয়েছিলাম। আমরা ৮০ কোটি টাকা ৫ বৎসরে নূতন ট্যাক্স করবো বলেছি। তার টাকা থেকে যদি ঘাটতি পূরণ করতে হয়, নন্-প্ল্যান এক্সপেনডিচার ঘাটতি পূরণ করতে হয়, তাহলে প্ল্যানের এক পয়সাও দিতে পারবো না। তাঁরা আপত্তি করলেন, তার পর দেখলেন সত্যই অসম্ভব। শেষে যে ব্যবস্থা করে আসা হয়েছে তাতে ৯৫ কোটি টাকা দেনা স্বীকার করেন নি, তাঁরা ৭৩ কোটি টাকা পর্যন্ত স্বীকার করেছেন। তাঁরা বলেছেন বাকী ভারত সরকারের কাছে সুপারিশ করছি—এই টাকা আপনাদের ভারত সরকারের যে ঋণ সেই ঋণ যা পাওনা আছে সেটা স্থগিত রেখে এই টাকা অন্য কাজে খরচ করতে পারেন তার জন্য সুপারিশ করবো। সে সুপারিশ করেছেন কিন্তু এই সম্বন্ধে ভারত সরকারের কাছে থেকে চিঠি পাওয়া যায়নি যে হ্যাঁ এ টাকা আপাতত স্থগিত রাখবো দেনা শোধ করতে। (ডাঃ নলিনাক্ষ্য সান্যাল—স্থগিত না মুকুব?) মুকুব নয়, মুকুব করবার লোক তাঁরা নন বরং সুদ ৫ বৎসরে বেড়ে যাবে। এই সব কারণে আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছিলাম যে আপনারা একটা স্থায়ী ফিনান্স কমিশন করুন। তিন চার পাঁচ বছর এভাবে না করে একটা স্থায়ী ফিনান্স কমিশন

করুন যাঁরা বছর বছর অবস্থা দেখে ব্যবস্থা করবেন। আমাদের ১৯৭০-৭১ সালে ডেফিসিট দেখানো হয়েছে ৪০ কোটি ৫৭ লক্ষ টাকা। অনেকে বলেছেন ভীষণ ব্যাপার। এই ডেফিসিটের মধ্যে ২৫ কোটি ৬ লক্ষ টাকা ১৯৬৯-৭০ সালের জের টানা হয়েছে, জের শোধ করতে পারেন নি। সেটা রাজ্যপালের আমল ছিল বলে সেই জের ২৫ কোটি ৬ লক্ষ টাকা ডেফিসিট এল। তার পর খুব কম করে ধরেও পে-রিভিসনে ৯ কোটি টাকার কম খরচ হবে না। এটা তার সঙ্গে যোগ হলে দাঁড়াচ্ছে ৩৪ কোটি ৬ লক্ষ টাকা। তাহলে ৪০ কোটি ৫৭ লক্ষর মধ্যে ৩৪ কোটি ৬ লক্ষ গেলে থাকে ৬ কোটি ৫০ লক্ষ টাকা—কাজেই এটা খুব বেশী নয়।

এই যে ওঁরা বলছেন হয়ত দেবেন ৭৩ কোটি টাকা ৫ বছরে তাহলে বছরে ১৪ কোটী ৬০ লক্ষ টাকা হল। এইটা দেবেন গত সাল থেকে অর্থাৎ চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার প্রথম বছর থেকে। তাহলে আমরা এই বছরে দু বছরের টাকা পাব। তাহলে এই ২৯ কোটি ২০ লক্ষ টাকা আমরা পাব এটা আশা করছি যদি ওঁদের সুপারিশ কেন্দ্রীয় সরকার স্বীকার করেন। আমরা তাঁদের কাছে অবশ্য বলেছি আমাদের কমপক্ষে যে ৯ কোটী টাকা ধরেছি এই ৯ কোটী টাকা আমরা ৮০ কোটী টাকা যে ট্যাক্স করবো তা থেকে কাটতে হবে। তাঁরা বলছেন ওই টাকার এক পয়সাও কাটতে পারবে না, ওটা প্ল্যানে দিতে হবে এই শর্তে যে তোমাদের ৭৩ টাকার ঋণ অনাদায়ের সুপারিশ করতে বলছি। তাহলে আমাদের ৯ কোটি টাকা এক বছরে ছাড়া হলে চার বছরে ৩৬ কোটী টাকা সেটা পাব। এটা বলাতে তাঁরা উত্তর দিতে পারছেন না। এটা বলছেন বিবেচনা করে দেখবো। তাহলে আমাদের আরও ৯ কোটী টাকা পেতে পারি। তাহলে ৪০ কোটী টাকার যে ঘাটতি সেটা মাত্র ২ কোটী ৩৮ লক্ষ টাকার ঘাটতি হবে। এটা বিশেষ কিছু নয়।

আমাদের সরকারের যে বিভিন্ন শিল্প প্রচেষ্টা সবগুলোতে ঘাটতি আছে। ওঁরা একটা একটা করে অঙ্কগুলো দেখিয়ে খুব বড় করে তুলে ধরেছেন। অস্বীকার করি না। আমরা তো অঙ্ক দিয়েছি। কিন্তু এই যে সরকারী প্রকল্পগুলি এর সবগুলিই চালু করে গিয়েছেন কংগ্রেসী সরকার। তাঁরা এমন প্রকল্প চালু করে গিয়েছেন যেগুলোর কিছুতেই ঘাটতি কমবে না, চলতে থাকবে। উত্তরাধিকার সূত্রে আমাদের ঘাটতি দিতে হবে, তা না হলে চাবি বন্ধ করে দিতে হয়।

শিল্প মন্দার কথা যা বলা হয়েছে সেটা জ্যোতিবাবু ভাল করে বলে গিয়েছেন। আমি এক কথায় বলি। এর জন্য ভারতব্যাপী রিসেসন দায়ী এবং যেহেতু আমাদের এখানে এখনও সবচেয়ে বড় শিল্প আছে সেইজন্য আমরা বেশী ঘা খেয়েছিলাম। রিসেসনই কারণ। ভারত সরকার মাল কেনা কমিয়ে দিলেন, না হয় বন্ধ করে দিলেন। ফলে আমাদের বড় বড় শিল্পগুলি, ইঞ্জিনিয়ারিং শিল্প বিশেষ করে, ঘা খেয়েছে। আমাদের সেই ঘা সারিয়ে উঠতে দেরী হয়েছে।

আন-এম্প্লয়মেন্টের কথা বলেছেন। এর সম্বন্ধে জ্যোতিবাবু বলেছেন। আমি আর বলব না। আনএমপ্লয়মেণ্ট আমাদের দীর্ঘ ২০ বছর ধরে প্ল্যানিংয়ের ত্রুটির জন্য হয়েছে, এটা বোধ হয় সবাই স্বীকার করবেন।

আমাদের পে-কমিশনে অনেক টাকার কথাবার্তা হয়েছে। আমরা মাত্র ৯ কোটী টাকা ধরেছি। আমরা অল্প করে ধরেছিলাম। কেননা তখন পে-কমিশন সবে বসেছিল। রায় টায় বেরোয় নি। ফিফথ ফাইন্যান্স কমিশনকে বলেছিলাম ৯ কোটী টাকা ঘাটতি হবে যদি তাঁরা রোয়েদাদ দেন। কিন্তু তাঁরা এক পয়সাও দেন নি। আমরা সেই ৯ কোটী টাকা ধরে রেখেছি। সেটা কত হবে সেটা বসে ঠিক করতে হবে।

মাননীয় সদস্য শ্রীসিদ্ধার্থ শংকর রায় বলেছেন .. ..Debt raised in India, flooting debt for 1970-71.

এইটা ১৯৬৯-৭০ সালে তাঁরা ৪২ কোটী টাকা ধরেছিলেন, কিন্তু এটা এবারের বাজেটে নেই এটা আসলে বাজেটে থাকে না। এটা বাজেটে ধরা হয় নি। ওটা ধার নেওয়ার ব্যাপার। এে থাকে না। কিছু ধার নেওয়া হল, আবার শোধ করে দেওয়া হল। এই রকম করে সারা বছরে নেওয়া হয় সেটা রিভাইজড বাজেটে দেখান হয়, অরিজিন্যাল বাজেটে দেখান হয় না।

আর একটা কথা বলেছেন, খুব আনন্দ করেই বলেছেন, ওঁদের আমলে মন্ত্রীদের যে খরচা ছিল আমাদের আমলে মন্ত্রীদের খরচ অনেক বেড়ে গিয়েছে। ১০ কোটী ৫৬ লক্ষ টাকা ছিল ১৯৬৬-৬ সালে সেটা বেড়ে ১৬ কোটী কয়েক লক্ষ টাকা হয়েছে এবারে। তারপর মন্ত্রীদের মাথা ভাগ করে দিয়েছেন এত এত করে খরচ পড়েছে তোমাদের ঘাড়ে। কিন্তু আইটেমটা দেখলেন না।

[7-40—7-48 p.m.]

শুধু প্রথম item মন্ত্রী, বাকী সব Gazzetted Officers, other Staff Officers, allowance etc. etc. এসবও মন্ত্রীদের খরচ? শুধু একটা দফা যদি দেখেন তাহলে দেখবেন ১ লক্ষ ৭৫ হাজার ছিল, ১ লক্ষ ৮৩ হাজার হয়েছে—মাত্র ৮ হাজার বেড়েছে। অর্থাৎ মাথাপিছু ২৬৬ টাকা বেড়েছে। তিনি Contingecy Fund নিয়ে অনেক কথা তুলেছেন। এতে নানা রকম অর্থনীতির শব্দ আছে ফলে এটা ইংরাজীতে পড়ে দিচ্ছি—

Unfortunately, he has not carefully read the Budget document. It has been clearly stated in Part—I of the Red Book, to which he referred, under Contingency Fund that provision refers to "Expenditure met out of advances from the Contingency Funds". If Shri Ray carefully reads Article 267(2) of the Constitution, he will find that the Contingency Fund is in the nature of an imprest at the disposal of the Governor of the State to enable advances to be met by him out of the said fund for the purpose of meeting unforeseen expenditure pending authorisation of such expenditure by the Legislature of the State by law under Article 205 or under Article 206 It has been clearly stated at page 251 of the Red Book, Part—II, that this Fund was established in 1950-51 with an appropriation of Rs. 50 lakhs from the Consolidated Fund for the purpose of meeting unforeseen expenditure from time to time pending authorisation of such expenditure by the Legislature in the usual way. With a view to coping with larger demands for unforeseen expenditure, the corpus of the Fund was increased to Rs 5 crores since 1956-57. Advances from the Fund, if re-adjusted in full during the same financial year are, wiped off in the account of the Fund. Only those charges which cannot be recouped during the same financial year from the Consolidated Fund remain on the disbursement side of the Contingency Fund. In 1970-71 we have not kept any provision under the Contingency Fund as at this stage we cannot foresee any such Contingency. In course of the year when such unforeseen Contingencies arise, we will draw on the Contingency Fund which will again be recouped by charging the same expenditure under the proper head with the vote of the Legislature. This principle is followed according to the direction given by the Comptroller and Auditor-General of India. So, there is no illegal Budget or no illegality. Unfortunately, Shri Ray is not fully familiar with the procedure of operating Contingency Fund.

I may state for the information of Shri Ray that charged expenditure in 1970-71 Budget amounts to Rs. 79·39 crores and requirements for charged expenditure made by the different departments under the different Acts have been fully provided for in the Budget Estimates......

সাত্তার সাহেব বলেছেন developmental plan-এ টাকা ধার্য্য করে মোটর স্পিরিট, কেরোসিন ইত্যাদির ট্যাক্স ধার্য্য করে গরীবদের উপর ট্যাক্স আদায় করেছি। আমরা দেখাদেখি

করেছি। দিল্লী অনেক বেশী করেছে। সবটা তাঁরা কেন নিয়ে যান, তাই আমরা কিছু করেছি। Finance Commission যে টাকা দিয়েছেন তাতে নূতন গঠনমূলক কিছু কাজ করা যাবে না— একথাটা আংশিক সত্য। কেননা নূতন গঠনমূলক কাজ plan অনুযায়ী হবে। Finance Commission plan-এর টাকা দেননি। Plan-এর জন্য যদি টাকা দেন তাহলে তাতে গঠনমূলক চলতি কাজ অনেক হয়। যেমন ধরুন শিক্ষা খাতে কত খরচ হয়েছে ওঁরা তা ধরতে পারেন নি। এটা যোগ করলে দেখবেন শিক্ষা খাতে ৭৮ কোটী ১৮ লক্ষ টাকা ধরা হয়েছে। স্বাস্থ্য খাতে ৩৫ কোটী ৯১ লক্ষ টাকা ধরা হয়েছে, কৃষি খাতে ২০ কোটী ৬ লক্ষ টাকা ধরা হয়েছে। কাজেই এগুলোন এর মধ্যে আছে সেটা যোগ করে এখান ওখান থেকে খুঁজে বার করতে হয়।

মাননীয় সদস্য শ্রীপ্রেম থাপার তিনি নেপালী ভাষার কথা বলেছেন। তিনি জানেন এবং আপনারা সকলেই জানেন মাননীয় সদস্যরা যে আমাদের পশ্চিমবাংলা সরকার নেপালীকে একটা ষ্টেট ল্যাংগুয়েজ বলে ধরে নিয়েছে ইন দি হিল এরিয়াস্, এবং তাছাডাও নেপালীর যাতে উন্নতি হয় সেইজন্য আমরা খুব চেষ্টা করছি। নেপালী ভাষা যাতে অন্যান্যর সঙ্গে এইট্থ সিডিউলের অন্তর্ভুক্ত হয় সেইজন্য আমরা সুপারিশ করেছি এর আগে। আর এখন বাংলাকেও পুরোপুরী সরকারী ভাষা করে তুলতে পারিনি, তাই নেপালীকে ঠিক সেই স্তরে আনতে পারিনি। তার মানে এই নয় যে আমরা নেপালী ভাষা সম্বন্ধে কোন রকম অবহেলা করছি।

ডঃ নলিনাক্ষ সান্যাল, তিনি ত অর্থনীতিবিদ মস্তবড়, আমি ত তা নই এই হচ্ছে মুশকিল আমার। তিনি বলেছেন সমাজতান্ত্রিক রূপ দেওয়া সেটা কেন্দ্রকে কেন বলছেন। এই ভারতবর্ষ একটা অখণ্ড দেশ। তারমধ্যে রাজ্য সমাজতান্ত্রিক হয়ে যাবে? কেন্দ্র থাকবে ধনতান্ত্রিক, আর অনেকগুলি রাজ্য থাকবে ধনতান্ত্রিক আর একটা রাজ্য ছিটকে সমাজতান্ত্রিক হয়ে যাবে এটা বোধহয় বাস্তবক্ষেত্রে হয়না। তিনি হিসাব দেখিয়েছেন আমাদের যে টাকাটা তার বেশীর ভাগ ত কেন্দ্র দিচ্ছে। একথা ঠিক, কিন্তু তারমধ্যে শতকরা ৭০ ভাগ ঋণ দিচ্ছে, ৩০ ভাগ দিচ্ছে অনুদান। এই ৭০ ভাগ ঋণ আর তার সুদ এই কংগ্রেস আমলে এই ২০-২২ বছরে যা হয়েছে, যে ঋণ দাঁড়িয়েছে তার সুদ সমেত শোধ করতে গেলে আমার মাথার পাকা চুল বিকিয়ে যাবে তবুও হবেনা, দেওয়া যাবেনা, এই অবস্থা। কাজেই হয়ত একদিন শুনবো ঢেঁড়া পিটিয়ে দুনিয়ার হাটে তাঁরা বাংলাকে নিলামে তুলে দিয়েছেন দেনা দিতে পারেনি বলে। এই অবস্থা হতে পারে। যাইহোক, আর আমি বিশেষ কিছু বলবো না, বাজেট আলোচনা এখানেই সমাপ্ত করছি।

**Mr. Speaker:** General discussion on Budget is over.

### Adjournment

The House was then adjourned at 7-48 p.m. till 1 p.m. on Friday, the 27th February, 1970, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Friday, the 27th February, 1970 at 1 p. m.

**Present :**

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 15 Ministers and 173 Members.

### Held Over Starred Questions

( to which oral answers were given)

#### Distribution of clothings on recommendation of M.L.A.'s

*189. (Admitted question No *964 ) **Dr. ZAINAL ABEDIN and Dr. MD. FAZLE HAQUE** : Will the Minister-in-charge of the Relief and Social Welfare ( Relief) Department be pleased to state—

(a) whether clothings have been distributed among the poor and the destitute through the Members of the Legislative Assembly during the current year on their recommendation ;

(b how many pieces of clothes and of which variety have been allowed to be distributed on such recommendation ; and

(c) what is the reason of obtaining recommendation from the Members of the Legislative Assembly in place of obtaining such recommendation from Food and Relief Committees functioning at various levels ?

[1-00—1-10 p.m.]

**Shri Abdur Rezzaque Khan :** স্যার, আগেই জানানো হয়েছিল যে এই প্রশ্নের উত্তর এখন আমাদের হাতে পৌঁছায় নি, আরেকটু সময় লাগবে। তা সত্বেও এটা এখানে উঠেছে। আমি আপনার অনুমতি নিয়ে বলছি এটা held over রাখা হোক।

**Dr. Nalinaksha Sanyal :** স্যার, এটা যদি held over থাকবে তাহলে কোশ্চেন পেপারে ছাপিয়ে বের করা হলো কেন ?

**Shri Jatin Chakraborty :** স্যার আজকে আমরা যে Rules Committeeতে বসে যে সিদ্ধান্ত নিয়েছি তা যদি আপনি অনুগ্রহ করে জানিয়ে দেন তাহলে ভাল হয়।

**Mr. Speaker :** সেটা হচ্ছে I have noticed that Honourable Ministers whose questions are due to be answered on particular date frequently addresses me on the eve of the meeting and sometimes after the meeting has commenced that they will be out of the station and as such will be unable to give replies

to their questions. As this inconveniences the Honourable Members I would urge upon the Hon'ble Ministers to see that in case they are to leave the Headquarters I should be intimated at least three days in advance so that the questions are not printed. Similarly, if the answers to any question is not ready the intimation should be given at least three days before the date it is due to be answered so that such question is also not entered in the list. The Hon'ble Minister for Parliamentary Affairs is specially urged to ensure that these requests are strictly complied with.

**Strikes in Medical Colleges and Hospitals**

***201** (Admitted question No. *967.) **Dr. ZAINAL ABEDIN and Dr. MD. FAZLE HAQUE**: Will the Minister-in-Charge of the Health Department be pleased to state—

(a) how many cases of strikes in Medical Colleges and Hospitals have taken place in the State since February, 1969;

(b) whether reconciliatory measures for settlement of disputes were adopted earlier;

(c) whether there occurred any hardship to the patients during such strikes; and

(d) if so, what actions were taken by the Government?

**Shri Nani Bhattacharya**: (a) 13.

(b) No, as the strikes were called without notice there was hardly any time to adopt reconciliatory measures.

(c) Yes, but the question of hardship could not be ascertained.

(d) Non-strikers in many cases looked after the patients and in many others strikers themselves maintained the emergency service.

**Shri Birendra Narayan Roy**: On a point of order, Sir, এই কোশ্চেনটা ডাঃ জয়নাল আবেদীন ও ডাঃ ফজলে হক করেছিলেন। তাঁরা যদি কেউ এখানে উপস্থিত না থাকেন, তাহলে যে কোন মেম্বার আপনার অনুমতি নিয়ে permission নিয়ে বলতে পারতেন। এ ক্ষেত্রে ফজলে হক সাহেব তো তাঁর সীটে বসে আছেন। তা সত্বেও অন্য লোক কি করে এই প্রশ্ন উত্থাপন করলেন?

**Mr. Speaker**: আমি জানিনা ফজলে হক সাহেব তখন এসেছিলেন কিনা। তাই উনি পড়েছেন।

**Dr. Md. Fazle Haque**: আমি স্যার, এইমাত্র এসেছি।

**Mr. Speaker**: উনি এইমাত্র এসেছেন বলছেন, কিন্তু হাউসে রোজই এইরকম হচ্ছে, কেউ না কেউ অন্যের প্রশ্ন permission নিয়ে বলছেন কোশ্চেন তো পড়ে থাকবে না।

**Dr. Nalinakshya Sanyal**: মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—যখন ষ্ট্রাইকের দরুন হাসপাতালে ডাক্তাররা ও নার্সরা রোগীদের সার্ভিস দিতে পারেন না, তখন রোগীদের অনুরোধে বাইরের কোন ডাক্তারকে তাদের চিকিৎসার জন্য হাসপাতালে যেতে দেওয়া হয় কি?

**Shri Nani Bhattacharya**: না, এরকম কোন ব্যবস্থা নাই। সরকারের অর্ডার নিয়ে যেতে দেওয়া হতে পারে। যিনি সরকারী ডাক্তার নন, বাইরের ডাক্তার, তিনি ইচ্ছামত হাসপাতালে গিয়ে চিকিৎসা করবেন—তা হতে পারে না। তবে এরকম কোন কেস বা অনুরোধ এখনো আসেনি।

## রিফিউজি রিভিউ কমিটির সুপারিশ

*208. (Admitted question No. *1151.)

**শ্রীনিতাইপদ সরকার ঃ** উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের ক্যাম্প ও কলোনীর উদ্বাস্তুদের জন্য শ্রী এন, সি, চ্যাটার্জীর নেতৃত্বে কেন্দ্রীয় সরকারের গঠিত রিফিউজি রিভিউ কমিটির সুপারিশ সম্পর্কে কোন তথ্য রাজ্যসরকারের নিকট আছে কিনা ;

(খ) থাকিলে, তাঁহারা কি কি সুপারিশ করিয়াছেন ;

(গ) উক্ত কমিটির সুপারিশ কেন্দ্রীয় সরকার কতখানি গ্রহণ করিয়াছেন; এবং

(ঘ) উক্ত কমিটির সুপারিশ সম্পর্কে রাজ্যসরকারের সুনির্দিষ্ট কোন প্রস্তাব ছিল কিনা ?

**Shri Tarun Kumar Sen Gupta :** (ক) হঁ্যা।

(খ) শিক্ষা, স্বাস্থ্য এবং পরিত্যক্ত শিবিরাঞ্চলের কিছু সংখ্যক উদ্বাস্তুদের পুনর্বাসন সম্পর্কে এ পর্যন্ত সুপারিশ করা হইয়াছে।

(গ) উক্ত সুপারিশগুলির মধ্যে পরিত্যক্ত শিবিরাঞ্চলের কিছু সংখ্যক উদ্বাস্তুর পুনর্বাসনের বিষয় ব্যতীত আর সব কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন।

(ঘ) না।

**Shri Saroj Roy :** যেটা কেন্দ্রীয় সরকার গ্রহণ করলেন, আর যেগুলি বললেন বিবেচনাধীন, সেই সুপারিশগুলি কি কি ছিল বলবেন ?

**Shri Tarun Kumar Sen Gupta :** কেন্দ্রীয় সরকারের কাছে কি কি সুপারিশ ছিল তা তো বলেছি। পরিত্যক্ত ক্যাম্পের যে সব উদ্বাস্তু তাদের সম্পর্কে সুপারিশ ছিল, তাদের শিক্ষা সম্পর্কে সুপারিশ ছিল, তাদের চিকিৎসা সম্পর্কে সুপারিশ ছিল এবং তাদের পুনর্বাসন সম্পর্কে সুপারিশ ছিল।

**Shri Ila Mitra :** এই যে N. C. Chatterjee-র নেতৃত্বে উদ্বাস্তুদের পুনর্বাসন সম্পর্কে যে কমিটি গঠিত হয়েছিল, তাঁরা যে সুপারিশ করেছিলেন, সেগুলি কেন্দ্র কেন গ্রহণ করবেন না —সে সম্পর্কে তাঁরা কি কোন জবাব দিয়েছেন ?

**Shri Tarun Kumar Sen Gupta :** কিছু কিছু সুপারিশ তো তাঁরা গ্রহণ করেছেন এবং কিছু কিছু সুপারিশ তাঁদের বিবেচনাধীন আছে এই জবাব দিয়েছেন।

[1-10—1-20 p.m.]

**শ্রীমতী ইলা মিত্র ঃ** আমাদের গভর্ণমেণ্ট নিশ্চয়ই যে সমস্ত সুপারিশ করেছেন সেগুলি কার্যকরী যেন করা হয় এই বলে রেকমেণ্ড করেছেন ?

**শ্রীতরুণ কুমার সেনগুপ্ত ঃ** রিভিউ কমিটি যা সুপারিশ করেছেন কেন্দ্রীয় সরকারের কাছে সেগুলি তো আমরা বলেছি যে কার্যকরী করা হোক এবং তাড়াতাড়ি করা হোক এবং কিছু সুপারিশ যা রিভিউ কমিটি করেছেন তার কিছু কিছু কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছেন, তবে অধিকাংশই এখনো প্রায় মঞ্জুরী পায় নি। আপনি যদি প্রশ্ন করেন যে কোন্ কোন্টা মঞ্জুরী পেয়েছে বা কোন্ কোন্টা মঞ্জুরী পায় নি তাহলে আমি বলতে পারি। আম্রাবাদ ক্যাম্প এবং ৫টা ভবঘুরে ক্যাম্প-এ

যারা আছে তাদের পুনর্বাসনের যে সুপারিশ রিভিউ কমিটি করেছিল সেটা কেন্দ্রীয় সরকার গ্রহ করেছেন, আর তাছাড়া রিভিউ কমিটির যে সমস্ত সুপারিশ, অর্থাৎ এক্সাইট ক্যাম্প-এ এখন যার আছে সেইরকম উদ্বাস্তু এবং নবাগত উদ্বাস্তুদের শিক্ষা, চিকিৎসা এবং তাদের পুনর্বাসনের সম্পর্কে সুপারিশগুলি এখনও গ্রহণ করেন নি এবং এক্সাইট ক্যাম্পে যে সমস্ত উদ্বাস্তু আছে, আস্রাবাদ ক্যাম্প ছাড়া, তাদের সুপারিশগুলি এখনও কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন নি।

**শ্রীমতী ইলা মিত্র ঃ** আমাদের সরকার কি এ সম্পর্কে বিবেচনা করছেন ?

**শ্রীতরুণ কুমার সেন গুপ্ত ঃ** একসাইট ক্যাম্প সম্পর্কে নিশ্চয় আমরা বিবেচনা করছি। রিভিউ কমিটি এইজন্য করা হয়েছিল—রেসিডুয়ারী প্রবলেমগুলিকে কিভাবে সুষ্ঠুভাবে সমাধান করা যায় আমরা আন্দোলন করার ফলে সরকার একটা রিভিউ কমিটি করেছিলেন। সেই রিভিউ কমিটির যে সুপারিশ সেই সুপারিশ আমরা কিছু কিছু গ্রহণ করি, আর কিছু কিছু সম্পর্কে আমাদের মত পার্থক্য আছে। সেগুলি সম্পর্কে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে লিখেছি কিন্তু এই রেসিডুয়ারী প্রবলেমটা যা কেন্দ্রীয় সরকার শুধুমাত্র স্বীকার করেছেন কিন্তু আমাদের গভর্ণমেন্টের বক্তব্য তো কেবলমাত্র উদ্বাস্তুদের সম্বন্ধে সীমাবদ্ধ নয়। সুতরাং এটা ছাড়া আমাদের অন্য বক্তব্যও আছে। এটা তো আমরা সমর্থন করি কিন্তু এ ছাড়াও বহু উদ্বাস্তুদের ব্যাপারে যাদের সম্পর্কে রিভিউ কমিটির কাছে কিছু নেই তাদের সম্পর্কেও আমরা বলছি।

**শ্রীমতী ইলা মিত্র ঃ** মন্ত্রীমহাশয় বোধহয় জানেন যে পূর্ব বাংলা থেকে আসা ৪০ হাজার উদ্বাস্তুকে পাঁচ বছর আগে মহারাষ্ট্রের চান্দা জেলায় পুনর্বাসনের জন্য পাঠানো হয়েছিল, তারা অত্যন্ত শোচনীয় অবস্থার মধ্যে আছেন এবং তাদের পুনর্বাসনের জন্য কিছুই হয় নি, সেই রিপোর্ট আমরা পেয়েছি। কাজেই গভর্ণমেন্টের পক্ষ থেকে মাননীয় মন্ত্রীমহাশয় কি এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কাছে লিখবেন ?

**শ্রীতরুণ কুমার সেনগুপ্ত ঃ** এই প্রশ্নটা আপনি যদি আমাকে নির্দিষ্টভাবে জানান তাহলে আমি নিশ্চয়ই লিখব।

**ডঃ নলিনাক্ষ সান্যাল ঃ** মন্ত্রীমহাশয় দয়া করে জানাবেন কি যে রাজ্য সরকারের পক্ষে যে সব কর্তব্য সম্পর্কে প্রস্তাব ছিল তার কোন কোন্‌টা রাজ্য সরকার এ যাবত পরিপুরণ করতে পেরেছেন এবং কোন্ কোন্‌টা পারেন নি ?

**শ্রীতরুণ কুমার সেনগুপ্ত ঃ** ডঃ সান্যাল একটু ভুল করছেন, রিভিউ কমিটি করেছেন কেন্দ্রীয় সরকার এবং কতকগুলি ইস্যু তাদের সামনে কেন্দ্রীয় সরকার স্থির করে দিয়েছেন, তার উপর রিভিউ কমিটি আলোচনা পর্যালোচনা করতে পারবে। রাজ্য সরকারের শুধু এটুকু অধিকার আছে। —কেন্দ্রীয় সরকারের যে প্রচলিত নীতি তাতে তারা মাঝ মাঝে……

**শ্রীসরোজ রায় ঃ** স্যার, এটার জবাব দেয়ার দরকার নেই কারণ প্রশ্নটা হয়েছিল জাষ্ট লাইক এ্যান ইগনোরান্ট ম্যান।

**ডঃ নলিনাক্ষ সান্যাল ঃ** স্যার, আমাকে ওঁরা পার্সোনাল এক্সপ্লানেসন দিতে বাধ্য করাচ্ছেন—এখানে প্রশ্নটা ছিল 'উক্ত কমিটির সুপারিশ সম্পর্কে রাজ্য সরকারে সুনির্দিষ্ট কোন প্রস্তাব ছিল কিনা'—তার জবাবে মন্ত্রী মহাশয় ইতিপূর্বে বলেছেন যে কিছু কিছু ছিল। আমি জানতে চেয়েছি রাজ্য সরকারের পক্ষে যে প্রস্তাব ছিল তা উনি কিছু করেছেন কিনা এবং কোন্‌গুলি করা সম্ভব য় নি সেগুলি বলুন।

**শ্রীতরুণ কুমার সেনগুপ্ত ঃ** ডঃ সান্যাল আবার ভুল করছেন, আমি বলেছি প্রশ্নের জবাবে যে রিভিউ কমিটির কাছে আমাদের কোন সুপারিশ ছিল না এটা পরিষ্কার করে বলেছি। আপনি একটু শুনুন না, আপনি তো মন্ত্রী ছিলেন, একটু ধৈর্য ধরে শুনুন না।

রিভিউ কমিটি করা হয়েছে রেসিডুয়ারী প্রবলেম বিবেচনা করবার জন্য এবং নির্দিষ্ট ইস্যু কেন্দ্রীয় সরকার ঠিক করেছেন, রিভিউ কমিটি এর উপর পর্যালোচনা করবেন। সেখানে আমাদের প্রাদেশিক সরকারের এটুকু অধিকার আছে বা এটুকু সুযোগ আছে যে তারা যদি কোন বিষয়ে আমাদের বক্তব্য জানতে চান তাহলে আমরা সেটা বলি এবং তারা সেটা শুনেন এবং তারপর তারা ঠিক করেন যে কোনটা কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করবেন, কিভাবে করবেন। সুতরাং আমাদের এখানে ষ্ট্যাটুটরি কোন কিছু বলার অধিকার নেই।

**ডঃ নলিনাক্ষ সান্যাল ঃ** মন্ত্রী মহোদয় দয়া করে প্রশ্নটা একটু পড়বেন এবং প্রশ্নের উপর জবাব যেটা দেবেন আমি তাই চাইছি। অধ্যক্ষ মহাশয়, প্রশ্নটা কি ছিল দেখুন—পশ্চিমবঙ্গের ক্যাম্প ও কলোনীর উদ্বাস্তুদের জন্য শ্রী এন. সি, চ্যাটার্জীর নেতৃত্বে কেন্দ্রীয় সরকারের গঠিত রিভিউ কমিটির সুপারিশ সম্পর্কে কোন তথ্য রাজ্য সরকারের নিকট আছে কিনা—বলা হয়েছে হ্যাঁ। থাকিলে তাহারা কি কি সুপারিশ করিয়াছেন। আপনি ডিটেইলস্ সম্বন্ধে মাঝে মাঝে বলেছেন, যে এর পুরো রিপোর্টটা বেরিয়েছে তিনি দেখতে পারেন। তারপর হচ্ছে উক্ত কমিটির সুপারিশ কেন্দ্রীয় সরকার কতখানি গ্রহণ করিয়াছেন এবং উক্ত কমিটির সুপারিশ সম্পর্কে রাজ্যসরকারের সুনির্দিষ্ট কোন প্রস্তাব ছিল কিনা? উক্ত কমিটির সুপারিশ সম্পর্কে রাজ্যসরকারের কি করণীয় ছিল এবং রাজ্যসরকার সেই কমিটির কাছে কিছু কাগজ পেশ করেছিল কি? না করলে সে প্রশ্ন নেই—কমিটির রিপোর্ট বেরিয়ে গেছে। রিপোর্টে তারা কিছু কিছু কাজ সম্পর্কে বলেছেন যেটা আমাদের রাজ্যসরকারের করণীয়, সে সম্পর্কে আপনারা অবহিত আছেন কিনা, যদি থাকেন তাহলে কি করেছেন, কি করেন নি, সেটাই আমি জানতে চেয়েছি।

**শ্রীতরুণ কুমার সেনগুপ্ত ঃ** আমি তো বলেছি ওভারঅল তার উপর কোন বক্তব্য নেই। তবে কোন কোন ছোটখাট ব্যাপারে বক্তব্য আছে সেগুলি আমরা কেন্দ্রীয় সরকারের কাছে জানিয়েছি মিসেস ইলা মিত্রের এই প্রশ্নের জবাবে সেটা বলে দিয়েছি।

## Starred Questions

( to which oral answeres were given )

### চন্দননগর গৌরহাটি টি, বি হাসপাতাল

***381.** (Admitted question No. *635.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চন্দননগর গৌরহাটি টি বি হাসপাতালের জন্য কয়জন ডাক্তার ও নার্স আছেন এবং বর্তমানে রোগীর সংখ্যা কত; এবং

(খ) সম্প্রতি রোগীদের কাছ থেকে সরকার অভাব অভিযোগ সম্বলিত কোন স্মারকলিপি পেয়েছেন কিনা এবং পাইয়া থাকিলে এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**Shri Nani Bhattacharya :**

(ক) ডাক্তার ... ৩ জন;
নার্স ... ৯ জন;
রোগীর সংখ্যা ... ৮২ ( ১৩।২।৭০ তারিখে )

(খ) কোন স্মারকলিপি পাওয়া যায় নাই। প্রশ্ন ওঠে না।

**শ্রীসনৎকুমার রাহা :** ৮২ জন রোগীর জন্য ৩ জন ডাক্তার, ৯ জন নার্সের কথা বল্লেন। সরকারের কি রেসিওতে, কি অনুপাতে এই ডাক্তার ও নার্স দেওয়া হয় সেইরকম কিছু তথ্য আছে কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** এটা সরকারী হাসপাতাল নয় এবং যে হার সেই হারে ডাক্তার ও নার্সের এই সংখ্যা নেই।

**শ্রীসনৎকুমার রাহা :** এই হাসপাতাল যারা পরিচালনা করেন তাদের উপর সরকারের কতটুকু কর্তৃত্ব আছে ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** একটি প্রাইভেট প্রতিষ্ঠানে সরকারের যতটুকু কর্তৃত্ব থাকে ততটুকুই আছে এই অর্থে যে ওখানে ম্যানেজিং কমিটিতে সরকারের যারা প্রতিনিধি থাকেন তাদের বক্তব্য বিভিন্ন বিষয়ে তাঁরা রাখেন এবং বলেন। এর বাহিরে আইনানুগ কর্তৃত্ব যাকে বলে তা বিশেষ কিছু নেই এবং সরকার কিছু অনুদান দেন বলে কিছু কথাবার্তা বললে তারা কোন কোন সময়ে রাখেন।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী :** মন্ত্রী মহাশয় শুনেছেন কি—এই হাসপাতাল থেকে রোগী বা অন্যান্য কেউ কেউ নালিশ করছেন যে রোগীদের জন্য সরকার থেকে যে ওষুধ দেওয়া হয় লাইসেন্সড ড্রাগস, তা বাহিরে বিক্রী হয়ে যায় এবং অনেক সময় তার পরিবর্তে ডিস্টিল্ড ওয়াটার দেওয়া হয় বা অনুরূপ জিনিস দেওয়া হয়, এইরকম কোন অভিযোগ তিনি পেয়েছেন কিনা ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** সরকারী দপ্তরে সরাসরি সে ধরনের অভিযোগ আসে নি। কিন্তু রোগীদের পক্ষ থেকে শ্রীরামপুর এস. ডি. ও-র কাছে স্মারকলিপি দেওয়া হয়েছে এবং রোগীরা ডিমনেসট্রেশান করেন তাদের দাবী দাওয়া এবং অভাব অভিযোগ যেগুলি আছে তার প্রতিকারকল্পে, দাবী দাওয়া আদায়কল্পে।

[1-20—1-30 p.m.]

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী :** এইরকম যে ব্ল্যাকমার্কেটিং করা হয়েছে সেটা ধরে ফেলে ডাক্তার নার্সদের সাসপেণ্ড করেছে, সাজা দিয়েছে এরকম কোন খবর ঐ হাসপাতাল থেকে থাকলে হুগলী ডিষ্ট্রীক টি. বি. এ্যাসোসিয়েসানে, মাননীয় মন্ত্রীমহাশয় সে সম্পর্কে তদন্ত করবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** সেরকম ধরনের কোন রিপোর্ট আমরা পেলে আমাদের যেটুকু সুযোগ আছে সে সুযোগ গ্রহণ করে আমরা তদন্ত করবো।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী :** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে এস. ডি. ও মহাশয়ের কাছে একটা স্মারকলিপি দেওয়া হয়েছিল ডিমনস্ট্রেশন করে এসে, এরকম খবর এসেছে। এস. ডি. ও-র মাধ্যমে নিশ্চয় খবর এসেছে তা না হলে জানালেন কি করে। আমার জিজ্ঞাস্য, তারপরে মাননীয় মন্ত্রীমহাশয় অনুসন্ধান করবার জন্য এখান থেকে কি কোন ব্যবস্থা করেছেন বা করবেন ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** আমি বলেছি যে তাদের দাবীদাওয়া এবং অভাব অভিযোগ সংক্রান্ত বিষয়ে তারা ডিমনষ্ট্রেসান করেন এবং এস. ডি. ও-র কাছে বলেন। এস. ডি. ও হুগলী ডিষ্ট্রীকটের জেলা ম্যাজিষ্ট্রেট তাঁরা দুবার রোগীদের সঙ্গে বসেছিলেন এবং এ্যাসোসিয়েসনের সঙ্গে বসেছিলেন। তাদের যে সমস্ত অভিযোগ ছিল তার কিছু কিছুর যাতে প্রতিকারের ব্যবস্থা হয় সেই ধরনের সিদ্ধান্ত তারা গ্রহণ করেছেন এবং সেই সংক্রান্ত যে রিপোর্ট সেই রিপোর্ট আমাদের কাছে এসেছে।

**শ্রীআবদুল কোয়াম মোল্লা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে ডাক্তার এবং নার্সদের নিয়োগের সরকারী একটা হার আছে। আমার জিজ্ঞাস্য, কতজন রোগীর উপর কতজন ডাক্তার এবং নার্স নিয়োগ করা হয় সেটা জানাবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** সরকারী নার্স নিয়োগের ক্ষেত্রে আছে ৫টি বেডে একজন। এখানে ১২২টি বেড আছে সুতরাং সেখানে থাকার কথা হচ্ছে ২০ আর ৪ মোট ২৪জন, কিন্তু এখানে আছেন ৯জন। আর ডাক্তারদের বেলায় ঠিক এরকম ভাবেই নেই। সেখানে হেল্‌থ সেণ্টার এবং হাসপাতালে যে স্পেশালাইজ্‌ড্‌ ট্রিটমেণ্টের ব্যবস্থা আছে সেখানে তাতে এক এক ধরনের এক একরকম হার আছে।

## স্বাস্থ্যকেন্দ্র স্থাপনে সরকারী প্রতিশ্রুতি

***382.** (Admitted question No. *729.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** স্বাস্থ্যমন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার প্রদত্ত প্রতিশ্রুতি অনুসারে স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের জন্য যাহারা অর্থ, জমি অথবা অন্য কোন সম্পত্তি সংগ্রহ করিয়াছিলেন সেই সকল ক্ষেত্রে সরকার প্রতিশ্রুতি রক্ষার কি ব্যবস্থা করিতেছেন ; এবং

(খ) উপরের (ক) প্রশ্নে উল্লিখিত ক্ষেত্রগুলিকে উপেক্ষা করিয়া সরকার কি নতুন এলাকায় স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত করিয়াছেন ?

**Shri Nani Bhattacharya :**

(ক) চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে প্রতি বৎসর কয়েকটি করিয়া স্বাস্থ্যকেন্দ্র এইরূপ ক্ষেত্রে স্থাপন করা হইবে বলিয়া সিদ্ধান্ত করা হইয়াছে।

(খ) না।

**শ্রীঅমলেন্দ্র লাল রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এরকম সরকারী সিদ্ধান্ত আছে কিনা যে প্রত্যেকটি ব্লকে একটা করে প্রাইমারী হেল্‌থ সেণ্টার এবং তিনটি করে সাবসিডিয়ারী হেল্‌থ সেণ্টার থাকবে ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** তিনটি সাবসিডিয়ারী হেল্‌থ সেণ্টার নয়। একটা ন্যূনতম টার্গেট আমরা ঠিক করেছি ১৯৬৭ সাল থেকে যে ব্লকে একটি করে প্রাইমারী হেল্‌থ সেণ্টার এবং ২টি করে সাবসিডিয়ারী হেল্‌থ সেণ্টার এটা করতে হবে।

**শ্রীঅমলেন্দ্র লাল রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, যে সমস্ত ব্লকে এরকম হেল্‌থ সেণ্টারের সংখ্যা পূর্ণ হয়ে গিয়েছে সেই সমস্ত জায়গায় যারা টাকা দিচ্ছেন বা জমি ও অন্যান্য সম্পদ দিচ্ছেন সেক্ষেত্রে কি হেল্‌থ সেণ্টার হবে ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** ১৯৬৯-৭০ সালে অর্থাৎ চলতি বছরে আমরা ঐ পলিসির সংশোধন

করেছি। যে সমস্ত ক্ষেত্রে অর্থ কি জমি বা উভয়ই পাবলিকের তরফ থেকে দিচ্ছেন সেই সমস্ত ক্ষেত্রে প্রত্যেক জেলাতে একটি করে বিশেষ অর্থাৎ ৪র্থ হেল্‌থ সেণ্টার আমরা করার পরিকল্পনা গ্রহণ করেছি।

**শ্রীঅমলেন্দ্র লাল রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, যাদের সরকার প্রতিশ্রুতি দিয়েছেন বা যাদের টাকা পয়সা সম্পত্তি দিয়েছেন—সেখানে সংখ্যা কত হবে সেটা পরের কথা, যা সংখ্যা আপনারা নির্ধারণ করেছেন তারচেয়ে বেশীও হতে পারে। যদি বেশী হয় তাহলে সেই ক্ষেত্রে যতগুলির টাকা পয়সা বা সম্পত্তি সরকারী প্রতিশ্রুতি মতে সরকারের হাতে আসে ততগুলি হেল্‌থ সেণ্টার হচ্ছে কি না?

**শ্রীননী ভট্টাচার্য্যঃ** মাননীয় সদস্যকে আমি আগেই বলেছি। তবু আর একটু ভেঙ্গে বলছি। ধরুন কোন ব্লকে প্রাইমারী হেল্‌থ সেণ্টার সহ তিনটি হেল্‌থ সেণ্টার আছে। আবার কোন ব্লকে প্রাইমারী হেল্‌থ সেণ্টারসহ ৫টি হেল্‌থ সেণ্টার আছে। যেখানে ৫টি হেল্‌থ সেণ্টার আছে, সেই ক্ষেত্রে ঐ পাবলিকের তরফ থেকে টাকা দেওয়া থাকলেও বা জমি দেওয়া থাকলেও আপাততঃ তা হচ্ছে না। যেখানে ৩টি হেলথ সেণ্টার আছে ঐ প্রাইমারী হেল্‌থ সেণ্টার সহ সেই ক্ষেত্রে যদি দেখা যায় যে টাকা পাবলিক দিচ্ছে, জমি দিচ্ছে তাহলে চতুর্থ উপ-স্বাস্থ্যকেন্দ্র হিসাবে প্রতি জেলায় ১টি করে বিশেষ ব্যবস্থা হিসাবে করার পরিকল্পনা অঙ্গীকার করা হয়েছে।

**শ্রীসরোজ রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার বোধ হয় মনে আছে যে, এই হাউসে একটা ষ্টেটমেণ্ট ছিলো যে বাংলাদেশে বহু ব্লক আছে সেখানে ১টিও হসপিটাল নেই। আবার কোন কোন ব্লকে ৫টি পর্য্যন্ত হসপিটাল আছে। সেজন্য পলিসি যা ঠিক করেছিলেন এ্যাটলিষ্ট প্রাথমিক কাজ হবে যেসব ব্লকে কোন হসপিটাল নেই সেখানে প্রথম হসপিটাল করা। এইভাবে একটা ষ্টেটমেণ্ট আমাদের গভর্ণমেণ্ট থেকে দেওয়া হয়েছিলো। আমার প্রশ্ন হচ্ছে এই যে, এ বছরে অন্ততঃ যে ব্লকে ১টাও হসপিটাল নেই সেগুলিকে প্রাথমিক হিসাবে গ্রহণ করা হচ্ছে কি না। এটা হচ্ছে ১ নম্বর। ২ নম্বর হচ্ছে; সেখানে যদি টাকা নাও দেওয়া থাকে তাহলেও সেটা গ্রহণ করা হচ্ছে কিনা। আর একটা হচ্ছে যেখানে একটা হসপিটাল কোন ব্লকে আছে, আর টাকা অনেকদিন থেকে পড়ে আছে সেক্ষেত্রে কি ষ্ট্যাণ্ড নেবেন?

**শ্রীননী ভট্টাচার্য্যঃ** প্রথম কথা হচ্ছে, যে সমস্ত ব্লকে তাদের হেল্‌থ সেণ্টার নেই, এই রকম ৩৫টি ব্লক আছে। এই ৩৫টি ব্লকের ক্ষেত্রে পাবলিকের তরফ থেকে টাকা দেওয়া হয়ে থাকে বা জমি দেওয়া হয়ে থাকে বা নাও হয়ে থাকে, উভয়ক্ষেত্রে সেখানে জায়গা বিশেষে আমাদের প্রাথমিক এবং উপ স্বাস্থ্যকেন্দ্র খোলার জায়গা বিশেষ পরিকল্পনা আছে এবং সেই পরিকল্পনা চলছে, এই হল একটা এবং টাকা পেলেও, জমি পেলেও বা না পেলেও। ২ নম্বর হচ্ছে, যেখানে একটি মাত্র প্রাইমারী হেল্‌থ সেণ্টার আছে এমন ব্লকে, সেখানে উপস্বাস্থ্য কেন্দ্র ২টি নেই, ১টি আছে বা একটিও নেই। সেক্ষেত্রেও টাকা পয়সা দেওয়া হয়ে থাকে বা জমি দেওয়া হয়ে থাকে বা নাও দেওয়া থাকে তাহলেও দ্বিতীয় বা তৃতীয় উপস্বাস্থ্য কেন্দ্র খোলাটা পরিকল্পনার অঙ্গ।

**ডঃ নলিনাক্ষ সান্যালঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, প্রশ্নকারী 'ক'-এ জিজ্ঞাসা করেছিলেন যে, স্বাস্থ্যকেন্দ্র সংস্থাপনের জন্ত যাহারা অর্থ, জমি বা অন্ত সম্পত্তি সংগ্রহ করিয়াছিলেন, আগেকার সরকারের নীতি অনুযায়ী বা তাদের কথা মত যারা আগে টাকা দিয়েছে, জমি দিয়েছে, তারা আশা করেছিলেন যে প্রতিশ্রুতি অনুযায়ী তাদের সেখানে স্বাস্থ্য কেন্দ্র করা হবে। এখন যদি সেইসব অঞ্চলে একটিও না থাকে, ইতিপূর্বে একটা প্রশ্নের জবাবে আপনি বলেছিলেন যে সে সম্পর্কে আমরা এখনও

কিছু স্থির করিনি। সেখানে যদি পাবলিক জমি দিয়ে থাকে—কাজেই আমার প্রশ্ন হচ্ছে যে, জেলায় মাত্র একটি করে নূতন কেন্দ্র হবে, যেটা বললেন, তারা কি আটকে যাচ্ছে না। এ সম্পর্কে আপনারা কি সিদ্ধান্ত নিয়েছেন তাদের দেওয়া হবে কি?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** আমি আগেই এর উত্তর দিয়েছি। ঐ চতুর্থ স্বাস্থ্যকেন্দ্র করার ক্ষেত্রে ঐ ধরনের পুরানো বহুদিন আগে যাদের টাকাপয়সা দেওয়া হয়েছে সেক্ষেত্রে আমরা বিবেচনা করছি, বা পরিকল্পনার মধ্যে আছে, কিন্তু যেখানে ৪টি হেল্‌থ সেন্টার আছে, সেখানে ৫ম হেল্‌থ সেন্টার আমরা ঐ জায়গায় করছিনা। কারণ এটা মাননীয় সদস্য স্বীকার করবেন, যে ২০০টি ব্লককে এখনও পর্যন্ত আমরা ঐ টারগেটে পৌছাতে পারিনি। একটা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র বা ২টি উপস্বাস্থ্য কেন্দ্র—এই যে টারগেট, এর ২০০টাতেও আমরা পৌছাতে পারিনি যেখানে বোধহয় ২৩৫টা কি ২৩৭টা ব্লক আছে।

[1-30 – 1-40 p.m.]

**শ্রীসরোজ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই যে সমস্ত কংগ্রেস আমলে বহু ব্যাকওয়ার্ড জায়গায় যেখানে সবচেয়ে দুস্থ মানুষ বাস করে, ট্রাইব্যাল সিডিউলড কাষ্ট বাস করে সেই সমস্ত জায়গায় স্বাস্থ কেন্দ্র হয়নি, বিশেষ পল্লীতে যেখানে কংগ্রেসীরা থাকেন সেখানে হয়েছিল?

**শ্রীননী ভট্টাচার্য ঃ** আগে যেভাবে স্বাস্থ্যকেন্দ্র বা উপস্বাস্থ্যকেন্দ্র হয়েছে তাতে কোন জায়গায় যেখানে ব্যাকওয়ার্ড জায়গায় সেখানে ব্যাকওয়ার্ড ক্লাস থাকে এই রকম প্রচুর সংখ্যায় আছে সেই সমস্ত জায়গায় অবহেলিত হয়েছে।

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রতি বছর একটি করে স্বাস্থ্যকেন্দ্র খোলা হবে এই পরিকল্পনা আছে। আমি প্রশ্ন করছি ইতিপূর্বে স্বাস্থ্যকেন্দ্র যেটার কাজ কিছুটা সুরু হয়েছিল ঘরবাড়ী তৈরী হতে হতে পড়ে আছে সেই সব জায়গা কি প্রায়রিটি পাবে?

**শ্রীননী ভট্টাচার্য :** মাননীয় সদস্যের এটা জানা আছে যে যেসব জায়গায় ঘরবাড়ী তৈরী বা তৈরী হতে হতে পড়ে আছে—নিশ্চয়ই সেই সমস্ত জায়গায় স্বাস্থ্যকেন্দ্র বা উপস্বাস্থ্যকেন্দ্র তৈরী করার ব্যবস্থা হবে—তবুও বলি তার কারণ অল্প।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যেখানে উপস্বাস্থ্যকেন্দ্র হয়ে গেছে পল্লীর সুদূর রাস্তাবিহীন জায়গায় যেখানে জনসাধারণ দুরবস্থার মধ্যে আছে সেই সব স্বাস্থ্য কেন্দ্রে ২।৩টি বেড করার কথা বিবেচনা করবেন কিনা?

**শ্রীননী ভট্টাচার্য ঃ** আমি খুশী হতাম—কিন্তু এখন এই অবস্থার মধ্যে এটা করতে পারছি না—টাকা নাই বলে। টাকা খুবই সীমাবদ্ধ। আমাদের যে হেলথ সেন্টারের টারগেট, সেই টারগেটকে অগ্রাধিকার দেওয়া উচিত বলে নিশ্চয় মাননীয় সদস্য মনে করবেন।

**শ্রীসরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সমস্ত জায়গায় প্রাইমারী হেলথ সেন্টার সরকার আরম্ভ করেছেন সেই সমস্ত জায়গায় কি হবে?

**শ্রীননী ভট্টাচার্য ঃ** আমি যেটা বললাম—এই পরিকল্পনার মধ্যে পড়লে সেটা নিশ্চয়ই হবে।

## বলরামপোতা ও শ্যামসুন্দরচক কলোনীতে বসবাসকারী পরিবারের সংখ্যা

***383.** *(Admitted question No. *1(40.)*

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উলুবেড়িয়ার ২নং ব্লকে বলরামপোতা ও শ্যামসুন্দরচক উদ্বাস্তু কলোনীতে কতগুলি করিয়া পরিবার বসবাস করেন ; এবং

(খ) উক্ত দুইটি কলোনীতে কয়টি করিয়া নলকূপ আছে ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত ঃ**

(ক) বলরামপোতায় ১২৮টি এবং শ্যামসুন্দরচকে ২০৬টি উদ্বাস্তু পরিবার বসবাস করেন ;

(খ) বলর মপোতায় ৮টি এবং শ্যামসুন্দর চকে ৬টি নলকূপ আছে।

**শ্রীকালিপদ মণ্ডল ঃ** আমার গত কয়েকদিন আগের একটা ষ্টার্ড প্রশ্নের উত্তরে আমি দেখেছি বলা হয়েছে যে বলরামপোতায় ১২২টি পরিবার বাস করছে— আর আজকে উত্তর দিচ্ছেন ১২৮টি পরিবার বাস করছে— এই পার্থক্য কেন—এবং কোনটা সত্য ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত ঃ** আজকে যে উত্তর আছে সেটা আমি পড়ে দিলাম আগে কি ছিল জানিনা— আপনি যদি দেখান তাহলে আমি সবটা জেনে বলতে পারি।

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** এই যে চারটি চারটি করে দুটি কলোনীতে আছে তার মধ্যে যেগুলি অকেজো অবস্থায় আছে সেগুলি সারাবার কি ব্যবস্থা করেছেন জানাবেন কি ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত ঃ** সারাবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অর্থ চেয়েছি। প্রয়োজন হচ্ছে ১০ লক্ষ টাকা। কেন্দ্রীয় সরকার মাত্র দু লক্ষ টাকা দিয়েছেন। এগুলির মধ্যে খুব জরুরী দু-একটি যদি থাকে মাননীয় সদস্য সেটা জানালে নিশ্চয়ই সারাবার ব্যবস্থা করব।

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** এই কলোনীগুলি কি আর্বান স্কীমের মধ্যে নেওয়া হয়েছিল ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত ঃ** সুনির্দিষ্ট প্রশ্ন করলে বলতে পারি।

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** ১২৮টি পরিবারের জন্য কতগুলি টিউবওয়েল থাকার প্রয়োজন আছে ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত ঃ** সেই হিসাবে বলরামপোতায় অনেক বেশী আছে।

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** চোক্ড-আপ গুলি ধরে ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত ঃ** হ্যাঁ।

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** এই ১২৮টি পরিবারের জন্য যে টিউবওয়েল আছে তাতে তাদের যে জলসঙ্কট হচ্ছে তা দূর করার জন্য কোন আবেদন পত্র আপনার কাছে এসেছে কিনা বলতে পারেন ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত ঃ** এই রকম কোন কিছু আসেনি, যদি জানান নিশ্চয়ই ব্যবস্থা করব।

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** আপনি বলেছেন যে বলরামপোতা কলোনীতে ৮টি টিউবওয়েল আছে

আর শ্যামসুন্দরচকে ৬টি টিউবওয়েল আছে, আপনি জানাবেন কি যে, এই টিউবওয়েলগুলির মধ্যে বর্তমানে চালু অবস্থায় কয়টি আছে ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত ঃ** চারটি অকেজো হয়ে আছে বলরামপোতায় ৮টির মধ্যে, বোধ হয় নেপালবাবু তার কনট্রাক্ট নিয়েছিলেন বলে—আর শ্যামসুন্দরচকে ৬টির মধ্যে ২টি খারাপ হয়ে আছে।

## প্রি-মেডিকেল ক্লাসে ছাত্রছাত্রী ভর্তির সংখ্যা

***384.** (Admitted question No. *1049.)

**শ্রীহারুন-উর রসিদ ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালে এই রাজ্যে বিভিন্ন মেডিক্যাল কলেজে প্রি-মেডিক্যাল কোর্সে কতগুলি ছাত্রছাত্রী ভর্তি হইয়াছে ; এবং

(খ) তন্মধ্যে (১) কেবলমাত্র ছাত্রীর এবং (২) মুসলিম ছাত্রছাত্রীব সংখ্যা কত ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** (ক) ১২১ জন ছাত্রছাত্রী।

(খ) (১) ১০১ জন (২) ১৯ জন।

**ডঃ নিরঞ্জন ভক্ত ঃ** এ বছর বাঁকুড়া মেডিক্যাল কলেজে প্রি-মেডিক্যাল কোর্সে কতজন ছাত্রছাত্রী নেওয়া হয়েছে ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজে ৫০টি আসন, সেই হিসাবে ৫০ জন, তবে যদি কেউ অকৃতকার্য্য হয়ে থাকে তিনি আছেন। প্রকৃত সংখ্যা নোটিশ দিলে বলতে পারি।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী ঃ** প্রি-মেডিক্যাল কোর্সে ভর্তির ব্যবস্থা করেছিলেন according to quality and qualification as scheduled in your order. এটা আজ পর্য্যন্তও ঠিকভাবে রক্ষিত হয়ে আসছে, সে সম্বন্ধে আমরা জানি। কিন্তু এখানে যারা মুসলিম ও অন্যান্য ব্যাক্ওয়ার্ড কাষ্ট তাদের কোটা নির্ধারণ করে আরও বেশী বাড়াবার ব্যবস্থা করেছেন কিনা ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** ছাত্র ভর্ত্তির ব্যাপারে প্রি-মেডিক্যাল কোর্সে কি নিয়ম সেটা মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন, সেই নিয়মের ব্যতিক্রম হচ্ছেনা। একটা জায়গায় করা হয়েছে ম্যাথেমেটিক্সে যে নম্বর পাবে সেটা হিসাবের মধ্যে ধরা হচ্ছেনা, শুধু সায়েন্স সাবজেক্টস এবং ইংরেজী বাংলা মিলিয়ে ধরবে। দু-নম্বর হচ্ছে—মাননীয় সদস্যরা জানেন যে শিডিউল্ড কাষ্ট এবং শিডিউল্ড ট্রাইবের জন্য কোটা নির্দিষ্ট করা আছে, ১৫ পারসেন্ট এবং ৫ পারসেন্ট। তপশীলী এবং উপজাতি কমিটির সঙ্গে আলোচনা করে তার ভিত্তিতে এটা হয়েছে। মুসলিম সম্প্রদায়ের জন্য সংরক্ষণ সংবিধান বিরোধী একমাত্র সিডিউল্ড কাষ্টটা এবং শিডিউল্ড ট্রাইবের জন্যই সংরক্ষিত আসন রাখা যেতে পারে। এ ছাড়া অন্যদের সম্পর্কে আসন সংরক্ষণের ব্যবস্থা নাই, তেমনি আঞ্চলিক ভিত্তিতেও রাখা সম্ভবপর নয়।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** আপনি বলেছেন ১২১ জন ছাত্র ভর্ত্তি হয়েছে, কতজন এ্যাপ্লাই করেছিল এবং কিসের ভিত্তিতে ছেলেদের নেওয়া হয়েছে জানাবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** নোটিশ দিলে বলতে পারি, আমি আগেই বলেছি যে যে সমস্ত ছাত্র ইংরেজীতে ৪০ পারসেন্ট এবং সায়েন্স সাবজেক্টে সব মিলিয়ে ৫০ পারসেন্ট পেয়েছে,—আমি সরকারী

কলেজগুলির কথা বলছি, তারাই দরখাস্ত করার অধিকারী ভর্তি হওয়ার জন্য। তারপর যারা দরখাস্ত করে তাদের মধ্যে মেরিটের ভিত্তিতে সিলেকশন করা হয়। এই পদ্ধতিতে গতবারেও সিলেকশন হায়ছে।

[1-40—1-50 p.m.]

**ডাঃ নিরঞ্জন ভদ্র ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, ডাক্তারদের ছেলেমেয়েদের জন্য ভর্তির ব্যাপারে কোন সুযোগ সুবিধা দেবার কথা আপনি ভাবছেন কিনা ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** স্যার, আমি আগের প্রশ্নের আর একটু জবাব দিচ্ছি। আমি আগে ৪০ নম্বর বলেছিলাম—এখন জানাচ্ছি ইংরেজীতে পাশ করে সায়েন্স সাবজেক্ট এ যদি ৬০ নম্বর থাকে তাহলে সে এলিজেবেল হয়। আর এই প্রশ্নের উত্তরে জানাচ্ছি ডাক্তারদেব ছেলেমেয়েদের জন্য কোন বিশেষ সুযোগ দেবার ব্যবস্থা এখনও পর্যন্ত নেই।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** আগে যেমন এম. এল. এ. এবং মন্ত্রীদের হাবাগোবা ছেলেমেয়েরা ভর্তি হতে পারত এখনও কি তাই হয় ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** উপায় নেই।

### Old Age Pension

*385. (Admitted question No. *1064) **Shri PANCHU GOPAL BHADURI** : Will the Minister-in-Charge of the Relief and Social Welfare (Social Welfare) Department be pleased to state—

(a) whether the Government is considering the desirability of increasing the amount of old age pension ;

(b) whether any rules are there governing the grant of such pensions ; and

(c) if so, what are the rules ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** (a) না।

(b) হ্যাঁ।

(c) ১।১।৬৯ পর্যন্ত সংশোধিত রুলের একটি প্রতিলিপি টেবিলে উপস্থাপিত হইল।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই যে ওল্ড এজ পেনসন ২০ টাকা করে যখন ধার্য করা হয়েছিল তারপর জিনিসপত্রের দর, দাম অনেক বেড়ে যাওয়ায় এই পেনসনের হারটা উচ্চ দিকে রিভাইস্ করবার প্রয়োজন হয়েছে কিনা ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** এখন পেনসনের হার বাড়ানোব চেয়ে সংখ্যা বাড়ানোর উপর আমরা জোর দিচ্ছি। যে টাকা বরাদ্দ রয়েছে তাতে আমরা ৮ হাজার ৫৮ জনের বেশী লোককে দিতে পারছি না। আমরা এটাকে ১০ হাজার ৩০০ করার চেষ্টা করছি ২০ টাকা রেট যেটা রয়েছে সেটা যদি বাড়াই তাহলে সংখ্যা কমে যাবে বলে ২০ টাকা বাড়ানোর চেয়ে আমরা সংখ্যা বাড়ানোর উপর নজর দিচ্ছি।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী ঃ** আপনি বললেন সংখ্যা বাড়ানোর দিকে নজর দিচ্ছেন। এটা তো কারুর ইচ্ছা অনিচ্ছার ব্যাপার নয় কারণ রুলস্ বলছে ৬৫ বছরের উপর যদি বয়স হয় এবং তার যদি উপার্জনের কেউ না থাকে, সে যদি একেবারে হেল্পলেস্ হয় তাহলে তাকে দিতে হবে।

কাজেই এটা সংখ্যার উপর নির্ভর করেনা। অবশ্য যদি বলেন বুড়োদের মেরে ফেলা দরকার তাহলে অবশ্য আলাদা কথা। যাহোক, আমার প্রশ্ন হোল টাকা বেশী দিলে তাদের বাঁচান যাবে সে বিষয় কি চিন্তা করছেন?

**শ্রীকানাই ভৌমিক:** টাকার পরিমাণ যদি বাড়ান যেত তাহলে ভাল হোত। দ্বিতীয় কথা হচ্ছে সংখ্যা বাড়ান যাচ্ছেনা বলে আমাদের রুলস্-এ প্রাওরিটির প্রভিসন রাখতে হয়েছে। যাদের না দিলে নয় তাদের প্রাওরিটি অনুসারে দেওয়া হবে এটা রুলস্-এ রাখা হয়েছে।

**শ্রীবিভূতিভূষণ ঘোষ:** মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই যে টাকা দিচ্ছেন সেটা কি তাদের জীবনধারণের জন্য দিচ্ছেন, না কেবলমাত্র ভিক্ষার জন্য দিচ্ছেন? অথবা জিজ্ঞেস করছি এই যে টাকা দিচ্ছেন এটা কি তাদের জীবনধারণের জন্য দিচ্ছেন, না সংখ্যা বাড়িয়ে অনেক লোককে দিচ্ছি এই উদ্দেশ্যে দিচ্ছেন?

**শ্রীকানাই ভৌমিক:** মানুষের মত নয়, কোন রকম করে তাদের বাঁচিয়ে রাখার জন্য দেওয়া হচ্ছে।

**শ্রীনিরঞ্জন ভদ্র:** কিসের ভিত্তিতে এই প্রাওরিটি দিচ্ছেন?

**শ্রীকানাই ভৌমিক:** আপনি রুলস্-এ দেখবেন প্রাওরিটির ভিত্তি হচ্ছে নেহাত অসুস্থ, কেউ কোথাও নেই, কোন অবলম্বন নেই এরকম অবস্থা দেখে প্রাওরিটি দেওয়া হয়। এগুলি আমাদের ক্যালকাটা জোনে ডিরেক্টর অব সোস্যাল ওয়েলফেয়ার এবং মফঃস্বলে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং যেহেতু আঞ্চলিক পরিষদ নেই সেহেতু বি, ডি, ও রিকমেণ্ড করবেন।

**শ্রীসরল দেব:** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে এই টাকা বিলির ব্যাপারে এত দেরী হচ্ছে কেন, কারণ আমার নির্বাচন কেন্দ্র থেকে এক বছর আগে ১৫০টি দরখাস্ত করা হয়েছিল, কিন্তু এখনও তারা একটা পয়সাও পায়নি, কবে তদন্ত করবে আপনার ডিপার্টমেন্ট এবং কবে টাকা পাবে। তারা কি শ্মশানে গিয়ে একেবারে টাকা পাবে?

**শ্রীকানাই ভৌমিক:** আমাদের যা নিয়ম আছে, সেই অনুযায়ী দরখাস্ত করতে হয় আঞ্চলিক পরিষদ—এখন অবশ্য আঞ্চলিক পরিষদ নেই, এস, ডি, ও বা ডি, এম,-এর কাছে, মাননীয় সদস্যরা যদি ওখানে গিয়ে একটু তাগাদা দিয়ে আমার দপ্তরে পাঠিয়ে দেন তাহলে আমি এটুকু বলতে পারি যে সেইগুলো তাড়াতাড়ি ব্যবস্থা করে দিতে পারি।

**শ্রীবিমলকান্তি বসু:** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে এই ওল্ড এজ পেনশনের জন্য যে বয়স সীমা নির্ধারণ করা হয়, কোন ক্ষেত্রে সেটা রিল্যাক্সেবল্ কি না এবং আর একটা প্রশ্ন হচ্ছে এই বয়সের ব্যাপারে কে সার্টিফাই করবেন যে এর বয়স ৬০ কি ৬৫?

**শ্রীকানাই ভৌমিক:** বয়সের সম্পর্কে আছে যে হ্যাণ্ডিক্যাপ, সেটা হবে ৬৫ বছরের জায়গায় ৬০ বছর হলে হতে পারে। আর বয়সের ব্যাপারে তদন্ত করবেন আঞ্চলিক পরিষদ, অবশ্য এখন আঞ্চলিক পরিষদ নেই, সেই ক্ষেত্রে বি, ডি, ও, এস, ডি, ও,-এরা তদন্ত করবেন এবং তাঁরাই রেকমেণ্ড করবেন যে সেই দরখাস্তকারীর বয়স কত, ৬৫ বছর বয়সের জায়গায় ৬০ বছর হলে তারা হ্যাণ্ডিকাপড পেতে পারেন।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে ৬৫ বছর বয়স হলে এবং কর্মক্ষম না হলে তাকে দেওয়া হবে এবং সেই জন্য প্রাওরিটি করা হয়, তাহলে তো সব কংগ্রেসীদেরই দিতে হয়, কারণ তারা সকলেই বুড়ো এবং কর্মক্ষম নয়?

**শ্রীকানাই ভৌমিক ঃ** এটা ম্যাটার অব ওপিনিয়ন, এ সম্পর্কে কিছু বলতে পারি না।

**শ্রীহেমন্তকুমার বসু ঃ** বৃদ্ধদের যে পেনশন দেওয়া হয়, তা তারা ঠিক সময়মত পায়না, ছ তিন মাস অন্তর তারা পায়, পার্টিকুলার ডেটে যাতে পায় তার কোন ব্যবস্থা করবেন কি ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** এই নিয়মিত পাবার ব্যাপারে আমরা একটা রুল তৈরী করছি যাতে তারা এইগুলো রেগুলার পেতে পারে ।

**শ্রীসমরকুমার রুদ্র ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই যে ওল্ড এজ পেনশন, এটা দেখা যায় কোন এলাকায় হয়তো অনেকে পেল আবার দেখা গেল কোন এলাকায় কেউই পায়নি, সেই জন্য যাতে করে এটা এলাকা ভিত্তিক করে যাতে এই ২৮০টি কেন্দ্রের সব জায়গাতেই ৩০ জন করে এই রকম পেনশন পেতে পারে তার ব্যবস্থা করবেন কি ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** এটাকে আমরা এখন জেলা ভিত্তিক করেছি, সকল কনষ্টিটিউয়েন্সি ভিত্তিক করা এখন সম্ভব নয়। আমরা কলকাতা জেলার জন্য করেছি ১।। হাজার, ২৪-পরগণা ১ হাজার ৩৫০, মুর্শিদাবাদ ৫০০, মেদিনীপুর ১ হাজার, বাঁকুড়া ৫০০, বর্ধমান ১ হাজার, জলপাইগুড়ি ৩৫০, হুগলী ১ হাজার, পুরুলিয়া ২৫০, হাওড়া ৫০০, ওয়েষ্ট দিনাজপুর ৩৫০, দার্জিলিং ১৫০, কুচবিহার ৪০০, নদীয়া ৮০০, বীরভূম ২৫০, মালদহ ৩৫০ ।

[ 1-50—2-00 p.m. ]

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন ডিষ্ট্রিক্ট ওয়াইজ ভাগ করেছেন। কলকাতায় ২৩টা এ্যাসেম্বলী সিট রয়েছে, এখানে ৫০ লক্ষ লোক বাস করে অথচ কলকাতাকে একটা ডিষ্ট্রিক্ট ধরেছেন এবং সেই ডিষ্ট্রিক্ট-এ মোট দেড় হাজার লোককে দিয়েছেন। আমার বন্ধু সমর রুদ্র যে কথা বলেছেন সেটা যদি এ্যাসেম্বলি কনষ্টিটিউয়েন্সি ওয়াইজ ভাগ করে দেন বিভিন্ন এলাকায় তাহলে সকলের পক্ষে সুবিধা হবে। আপনি বলবেন কি সেটা হওয়া সম্ভব কিনা বা চেষ্টা করবেন কিনা ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** আপনি দেখেছেন আমাদের সিসটেম হচ্ছে হয় আঞ্চলিক পরিষদ না হলে বি, ডি, ও না হলে এস, ডি, ও এবং ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্টেট এরা রেকমেণ্ড করবেন। আপনি নিশ্চয়ই জানেন আমাদের কনষ্টিটিউয়েন্সিগুলি ব্লক ভিত্তিক নয় বা এলাকা ভিত্তিক নয়। কাজেই আমাদের যে এ্যাডমিনিষ্ট্রেটিভ সেট আপ আছে সেই হিসাবে বিবেচনা করে আমাদের রিপোর্ট আনাতে হয় সেজন্য আমরা জেলা ভিত্তিক করেছি এই সব বিষয় বিবেচনা করার জন্য।

**শ্রীমহাম্মদ সোরাব ঃ** ডিষ্ট্রীক্ট ওয়াইজে যেটা ভাগ করেছেন তার বেসিস কি ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** জনসংখ্যা।

## ২৪-পরগণা জেলায় কৃষি ঋণদান সমিতি

*387. (Admitted question No. *1218.)

**শ্রীপ্রবোধ পুরকাইত ঃ** সমবায় বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগণা জেলায় বর্তমানে কতগুলি রেজিষ্ট্রীকৃত কৃষি ঋণদান সমবায় সমিতি আছে ; এবং

(খ) ঐ সমবায় সমিতিগুলি ১৯৬৯ সালে কত টাকা কৃষকগণকে ঋণ দিয়াছে এবং তাহার মধ্যে কত টাকা স্বল্প মেয়াদী এবং কত টাকা দীর্ঘ মেয়াদী ?

**শ্রীকানাই ভৌমিক ঃ**

(ক) কৃষি ঋণদান সমিতির সংখ্যা ১৮০১ এবং অকৃষি ঋণদান সমিতির সংখ্যা ১৪৮।

(খ) ঐ সমবায় সমিতিগুলি ১৯৬৯ সালে মোট ৮১'৮১ লক্ষ টাকা কৃষকগণকে ঋণ দিয়াছে,—তন্মধ্যে স্বল্পমেয়াদী—৬৪'১৮ লক্ষ ও দীর্ঘ মেয়াদী—১৭'২২ লক্ষ।

**শ্রীপ্রবোধ পুরকাইত ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি এই যে রেজিস্ট্রীকৃত কৃষি ঋণদান সমবায় সমিতিগুলি এর মধ্যে কতগুলি এখনও চালু অবস্থায় আছে আর কতগুলি পরিচালনার দুর্বলতার জন্য বন্ধ হয়ে গেছে ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** নোটিশ দিলে বলবো।

## মুর্শিদাবাদ জেলার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে সরকারী গাড়ীর ব্যবহার

*388. (Admitted question No. *1229.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কোন্ কোন্ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে সরকারী গাড়ী দেওয়া হইয়াছে ; এবং

(খ) উক্ত গাড়ীগুলি সাধারণতঃ কি ধরণের কার্যে ব্যবহৃত হইয়া থাকে ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ**

(ক) বড়ঞা, বেলডাঙ্গা, শক্তিপুর, খড়গ্রাম, আমতলা, হরিহরপুর, ভরতপুর।

(খ) ব্লকের সর্বত্র যাতায়াতের জন্য স্বাস্থ্যকেন্দ্রের কর্তব্যরত মেডিক্যাল অফিসার ও অন্যান্য কর্মচারীরা গাড়ীগুলি ব্যবহার করেন। জরুরী অবস্থায় ঐ গাড়ীগুলি রোগীদিগকে বহন করিয়া থাকে।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** ভরতপুরে গাড়ীটা কোন্ তারিখে গিয়েছে সেটা মন্ত্রীমহাশয় জানাবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** নোটিশ দিলে জানাব।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** আপনি বলেছেন ভরতপুরে গাড়ী গিয়েছে, কোন বছরে কোন মাসে, কোন সময়ে গিয়েছে জানাবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** আমি আগেই বলেছি নোটিশ দিলে বলতে পারবো।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** আপনি কি জানেন ১৮-২-৭০ তারিখ পর্যন্ত ভরতপুরে কোন গাড়ী যায়নি এবং সেই গাড়ী বহরমপুরে সি, এম, ও, এইচ চড়ে বেড়াচ্ছেন ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** ব্যাপার হচ্ছে এমন হতে পারে যে ভরতপুরের গাড়ী হয়ত অন্য জায়গায় ডি, এইচ, ও কোথায়ও বা সি. এম.ও কোথায়ও ব্যবহার করছেন। আবার এমনও হতে পারে অনেক সময় এমন অবস্থা হয় হয়ত একটা হেলথ সেণ্টারের গাড়ী অন্য হেলথ সেণ্টারে পৌছান দরকার হয়ে পড়ে সেই হেলথ সেণ্টারের গাড়ী খারাপ হয়ে থাকলে যেটা হয়ত ক্রাউডেড হেলথ সেণ্টার বা বিজি হেলথ সেণ্টার তাহলে সেখানে পৌছান দরকার হয়ে থাকতে পারে। মাননীয়

সদস্য যখন প্রশ্ন তুলেছেন তখন আমি ভরতপুরের গাড়ী সম্বন্ধে পুঙ্খানুপুঙ্খরূপে এনকোয়ারী করে এ সম্বন্ধে উত্তর দেবো।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় এই যে স্বাস্থ্য কেন্দ্রের নাম করলেন যেমন শক্তিপুর খড়গ্রাম, আমতলা ইত্যাদি এখানকার রোগীদের না বয়ে ডাক্তারা তাদের ফ্যামেলি নিয়ে বিভিন্ন জায়গায় ঘুরে বেড়ান। সে সম্বন্ধে আপনি কোন ব্যবস্থা গ্রহণ করবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** এই সমস্ত গাড়ীগুলি সংশ্লিষ্ট হেলথ সেণ্টারের মেডিকেল অফিসাররা সরকারী কাজ উপলক্ষ্যে ব্যবহার করেন। যদি এইরকম ধরনের সপরিবারে বেড়ানোর জন্য কেউ ব্যবহার করেন বা করে থাকেন আমরা যদি সুনির্দিষ্ট অভিযোগ পাই তাহলে তার তদন্ত করবো এবং প্রমাণ হলে নিশ্চয়ই উপযুক্ত ব্যবস্থা করবো।

**শ্রীসনৎকুমার রাহা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি স্বাস্থ্য দপ্তরের থেকে কি নিয়মে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে কোন গাড়ী দিতে গেলে কি সর্ত্ত পালন করতে হয় ? সমস্ত প্রাথমিক কেন্দ্রে আছে কিনা, থানা হেলথ সেণ্টারে গাড়ী দেওয়া হয় কিনা ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** থানা নয়, আমি বলেছি ব্লক বেসিসে। ব্লক বেসিসে প্রাইমারী হেলথ সেণ্টার হয়, এবং প্রাইমারী হেলথ সেণ্টার যদি কতকগুলি সর্ত পালন করে তাহলে সেই প্রাইমারী হেলথ সেণ্টারে ইউনিসেফের গাড়ী পায় যেটা জীপ টাইপ ভেহিকেল। সেটা কতকগুলি সর্ত সাপেক্ষ এবং রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকার ওয়ার্লড হেলথ অরগানাইজেসানের সঙ্গে একটা চুক্তি ভিত্তিতে দেয়।

**শ্রীসনৎকুমার রাহা ঃ** কোন্ কোন্ সর্তের ভিত্তিতে এই গাড়ী মঞ্জুর করা হয় ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** এক নং হচ্ছে যেখানে প্রাইমারী হেলথ সেণ্টারের অধিনে ২টা উপ-স্বাস্থ্যকেন্দ্র থাকে, ২নং তার সঙ্গে অক্সিলিয়ারি নার্স কাম মিড ওয়াইফ অন্ততঃ সেই উপ-স্বাস্থ্য কেন্দ্রগুলিতে নিযুক্ত অবস্থায় আছেন—কাজ করছেন এটা হওয়া চাই। এবং প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে স্যাংশান মেডিকেল অফিসার ষ্ট্রেংথ্ সেটা ঠিক ঠিক মত থাকা চাই। ২ জন প্রাইমারী হেলথ সেণ্টার স্যাংসান ডাক্তার থাকা চাই, একজন হলে চলবে না। কারণ Primary Health Centre being ten bedded, 20 bedded, 50 bedded আছে সুতরাং সে হিসাবে Sanctioned medical officers' strength সেটা থাকা চাই। তিন নম্বর সেই প্রাইমারী হেলথ সেণ্টার পরিচালনা করার জন্য খরচ খরচা বিভিন্ন দিক থেকে ইকুইভড্ করে তোলা চাই।

[2-00—2-10 p.m.]

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** মন্ত্রীমহাশয় কি জানেন যে যে হেলথ সেণ্টারগুলির নাম করলেন তার মধ্যে বড়োয়া হেলথ সেণ্টার এবং সেখানকার জীপ গাড়ী দীর্ঘকাল খারাপ হয়ে কোথায় গিয়েছে এবং পাওয়া যাচ্ছে না এবং এটা যদি সত্যি হয় সেটা যাতে সেখানে পাওয়া যায় তার ব্যবস্থা করতে পারবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** বড়োয়া সম্পর্কে যেটা বললেন সেটা নির্দিষ্ট ভাবেই বলেছেন। এটা তদন্ত করে দেখবো। তবে অনেক জায়গায় এম্বুলেন্স ভ্যান অকেজো হয়ে পড়ে যায় এবং মেরামতের অবস্থা যা তাতে সঙ্গে সঙ্গে মেরামত করে পাঠান সম্ভব হয় না এবং সেইজন্য এই মেরামতের ব্যাপারটা ডিসেণ্ট্রালাইজ করার কিছু কাজ করেছি। সি, এম, ও, এইচ যদি তিনি মেরামতের ব্যবস্থা করতে পারেন তো একটা সারটেন এ্যামাউণ্ট পর্য্যন্ত মেরামত করে দেবেন।

## Starred Questions

(to which answers were laid in the table)

### স্টেট রিলিফের কার্যে নিযুক্ত শ্রমিকদের মজুরী বৃদ্ধির প্রস্তাব

*389. (Admitted question No. *1268.)

**ডঃ রাধানাথ চট্টোরাজ ঃ** ত্রাণ ও সমাজ কল্যাণ ( ত্রাণ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ-পূর্বক জানাইবেন কি--

(ক) ষ্টেট রিলিফ কার্যে নিযুক্ত শ্রমিকদের মজুরী বাড়াইবার কোন সরকারী পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকিলে তাহা কি এবং কবে নাগাদ কার্যকরী হইবে আশা করা যায় ?

**The Minister for Relief and Social Welfare (Relief)** :

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### Number of Medical Practitioners gheraoed or assaulted in Hospitals

*390. (Admitted question No. *1273.) **Shri GYAN SINGH SOHANPAL** :

Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) if it is a fact quite a good number of medical practitioners have been gheraoed and/or assaulted in hospitals during the year 1969 ;

(b) if so, the number of such victims ; and

(c) if the Government have taken any action against the offenders ?

**The Minister for Health** :

(a) Yes.

(b) A statement is laid on the Library table.

(c) The Police was duly informed of the incidents for taking necessary action.

### কলেরা প্রিভেন্টিভ প্রজেক্ট

*391. (Admitted question No. *1275.)

**শ্রীজয়কেশ মুখার্জী ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে "কলেরা প্রিভেন্টিভ প্রজেক্ট" কতগুলি কেন্দ্রে চালু আছে ; এবং

(খ) তাহা দ্বারা সেই সেই কেন্দ্রের এলাকায় কতদূর ঐ রোগ নিবারিত হইয়াছে ?

**The Minister for Health** :

(ক) "কলেরা প্রিভেন্টিভ প্রজেক্ট" নামে কোন প্রকল্প চালু নাই।

(খ) প্রশ্ন উঠে না।

### রামপুরহাট থানায় পানীয় জল সরবরাহ ব্যবস্থা

*392. (Admitted question No. *1276.)

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট পৌর এলাকায় পানীয়জল সরবরাহের জন্য কোন পরিকল্পনা আছে কি না ;

(খ) পরিকল্পনা না থাকিলে তাহার কারণ কি এবং এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন ;

(গ) রামপুরহাট থানার পল্লীগ্রামে পাইপ. লাইনের দ্বারা পানীয় জল সরবরাহের কোন পরিকল্পনা আছে কি না ; এবং

(ঘ) থাকিলে কোন্ কোন্ গ্রামে এবং কবে নাগাদ কার্যকরী করা হইবে বলিয়া আশা করা যায় ?

**The Minister for Health :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) না, নেই।

(ঘ) প্রশ্ন উঠে না।

## মুর্শিদাবাদ জেলার হরিশ্চন্দ্রপুর ব্লকের হেলথ সেণ্টার

*393. (Admitted question No. *1281.)

**শ্রী মহম্মদ ইলিয়াস রাজি :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলায় হরিশ্চন্দ্রপুর থানার ১নং ব্লকের অন্তর্গত বড়োই গ্রামের হেল্থ সেণ্টার পরিচালনার ভার সরকার গ্রহণ করিয়াছেন কি ;

(খ) করিয়া থাকিলে কবে গ্রহণ করিয়াছেন ; এবং

(গ) মালদহ জেলায় হরিশ্চন্দ্রপুর ১নং ও ২নং ব্লকে অদূর ভবিষ্যতে আর কয়টা হেল্থ সেণ্টার খোলার পরিকল্পনা আছে ?

**The Minister for Health :**

(ক) বড়োই গ্রামে কোন স্বাস্থ্যকেন্দ্র নাই। ঐ গ্রামে Rural Family Welfare Planning Centre ও একটি Mobile Medical Unit আছে। ঐগুলি সরকার কর্তৃক পরিচালিত।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) হরিশ্চন্দ্রপুর ২নং ব্লকে একটি স্বাস্থ্যকেন্দ্র খোলার পরিকল্পনা আছে। হরিশ্চন্দ্রপুর ২নং ব্লকে আর একটি স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের বিষয়টিও সরকারের বিবেচনাধীন আছে।

## Disbursement of stipend to the Scheduled Caste students of Bagoola Srikrishna College

*394. (Admitted question No. *1309.) **Shri AMRITENDU MUKHERJEE :** Will the Minister-in-charge of the Schedule Castes ahd Tribal Welfare Department be pleased to state—

(i) how many students of Bagoola Srikrishna College, Nadia, got Scheduled Caste students' stipend from Government during the year 1969 ;

(ii) what is the mode of disbursement of the stipend to these students ; and

(iii) whether there is any check to secure authenticity or utilisation of such disbursement ?

**The Minister for Scheduled Castes and Tribe's Welfare** :

(i) 375.

(ii) Scholarships are awarded by the Special Officer, Scheduled Castes and Tribes' Welfare, Nadia, on the basis of applications received from each individual student routed through the Principal of the College. The Principal submits bills as per sanction order to the said Officer who countersigns the same after proper checking. The bills are then encashed from the Treasury and the amounts disbursed to the students by the Principal.

(iii) Yes.

## গোসাবা ও সন্দেশখালি থানা এলাকায় তপশিলী ও আদিবাসী ছাত্রদের জন্য ছাত্রাবাস

*395. (Admitted question No. *1316.)

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল** ঃ তপশীলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গোসাবা ও সন্দেশখালি থানা এলাকায় তপশিলী ও আদিবাসী ছাত্রদের জন্য কতগুলি স্কুল সংলগ্ন ছাত্রাবাস আছে ;

(খ) ঐ দুই থানায় কত ছাত্রাবাসের জন্য কতজন ছাত্রকে স্কুলস্তরে ১৯৬৯-৭০ সালে সরকারী ষ্টাইপেণ্ড দেওয়া হয়েছে ; এবং

(গ) বিভিন্ন ছাত্রাবাসে ষ্টাইপেণ্ড দেবার জন্য কি কি নীতি নির্ধারণ করা হয়েছে ?

**The Minister for Scheduled Castes and Tribes' Welfare** :

(ক) ২২টি, তবে ইহা কেবলমাত্র তফশিলী ও আদিবাসীদের জন্য নহে।

(খ) ১০টি ছাত্রাবাসের ১১৮ জন ছাত্রছাত্রীকে।

(গ) একটি বিবরণী লাইব্রেরীর টেবিলে রক্ষিত হইল।

## বাঁকুড়া জেলার বড়জোড়া থানার স্বাস্থ্যকেন্দ্র

*396. (Admitted question No. *1323.)

**শ্রীসুখেন্দু খান** ঃ স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার বড়জোড়া থানার স্বাস্থ্যকেন্দ্রে বৈদ্যুতিকরণের কোন পরিকল্পনা আছে কি না ;

(খ) থাকিলে, কত দিনের মধ্যে তাহা কার্যকরী করা হইবে , এবং

(গ) অবগত থাকিলে, এই স্বাস্থ্যকেন্দ্রের গুরুত্ব অনুযায়ী শয্যাসংখ্যা বৃদ্ধি করার কোন পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কি না ?

**The Minister for Health** :

(ক) হ্যাঁ।

(খ) এখনই সঠিকভাবে বলা সম্ভব নয়।

(গ) চতুর্থ পরিকল্পনার উপযুক্ত ক্ষেত্রে স্বাস্থ্যকেন্দ্রের শয্যাসংখ্যা বৃদ্ধির বিষয়টি বিবেচনা করিবার সাপেক্ষে প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহ করা হইতেছে এই স্বাস্থ্যকেন্দ্রের বিষয়টিও যথারীতি বিবেচিত হইবে।

## রানাঘাট মহকুমার পানীয় জল সরবরাহ

***397.** (Admitted question No. *1343.)

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডু ঃ** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলায় রানাঘাট মহকুমায় গত নয় মাসে কতগুলি নূতন টিউবওয়েল বসানো হইয়াছে এবং কতগুলি টিউব ওয়েলের রি-সিঙ্কিং-এর ব্যবস্থা করা হইয়াছে ; এবং

(খ) রুরাল ওয়াটার সাপ্লাই কমিটির সুপারিশ অনুযায়ী উক্ত মহকুমায় পানীয় জল সরবরাহের জন্য সরকার কি ব্যবস্থা করিয়াছেন ?

**The Minister for Health :**

(ক) গত নয় মাসে রানাঘাট মহকুমায় ৭টি নূতন নলকূপ বসানো হইয়াছে এবং ৮টি নলকূপের পুনর্খনন করা হইয়াছে।

(খ) সংশ্লিষ্ট মহকুমা জল সরবরাহ কমিটির নিকট হইতে নির্দ্ধারিত স্থান সমূহের তালিকা মাত্র কিছুদিন আগে পাওয়া গিয়াছে এবং এই সম্বন্ধে যথাবিহিত ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে।

## পুরুলিয়া জেলা পরিষদের 'লেপ্রসী' বিভাগের কর্মচারীদের বেতন

***398.** (Admitted question No. *1346.)

**শ্রীপ্রবীরকুমার মল্লিক ঃ** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলা পরিষদের "লেপ্রসী" অফিসার সহ "লেপ্রসী" বিভাগের সমস্ত ক্লিনিক এবং কর্মচারিবৃন্দ গত ১লা জুলাই, ১৯৬৭ সাল হইতে পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্যবিভাগের অধীনে আসা সত্ত্বেও উক্ত কর্মচারীবৃন্দ বেতন, ভাতা ও সুযোগ সুবিধা পাইতেছেন না ; এবং

(খ) সত্য হইলে—(১) ইহার কারণ কি, এবং (২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিয়াছেন ?

**The Minister for Health :**

(ক) এবং (খ) পশ্চিমবঙ্গ সরকার ১৯৬৭ সালের ১লা জুলাই হইতে পুরুলিয়া জেলা পরিষদের জেলা লেপ্রসী অফিসারের অফিস এবং সেই বছরেরই ৪ঠা ৬টি লেপ্রসী ক্লিনিক এবং অক্টোবর হইতে উক্ত পরিষদের আর ১টি ক্লিনিক এবং উহাদের কর্মচারীবৃন্দের দায়িত্বভার গ্রহণ করেন। উপরোক্ত কর্মচারীদের মধ্যে যাঁহাদের প্রয়োজনীয় যোগ্যতা ছিল তাঁহাদিগকে ইতিমধ্যেই সরকারী পদে গ্রহণ করা হইয়াছে এবং তাঁহারা সরকারী পদের বেতন, ভাতা ও অন্যান্য সুযোগ-সুবিধা পাইতেছেন। যাঁহাদের প্রয়োজনীয় যোগ্যতা নাই তাঁহাদিগকে এখনও সরকারী পদে গ্রহণ করা যায় নাই। কিন্তু তাঁহারাও সরকারের নিকট হইতে পূর্বের ন্যায় বেতনাদি পাইতেছেন। তাঁহাদের স্ব-স্ব যোগ্যতানুসারে সরকারী পদে নিয়োগের বিষয়টি এখনও বিবেচনাধীন আছে।

## তফসীল ও উপজাতীয় সম্প্রদায়ের জন্য গৃহ-নির্মাণ

***399.** (Admitted question No. *1429.)

**শ্রীসরল দেব ঃ** আদিবাসী ও সমাজকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি দরিদ্র তফসীল ও উপজাতীয় সম্প্রদায়ের লোকেদের গৃহনির্মাণের জন্য কোন ব্যবস্থা গ্রহণ করার কথা চিন্তা করছেন ; এবং

(খ) করিয়া থাকিলে, সে সম্পর্কে এ পর্যন্ত কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**The Minister for Scheduled Castes and Tribes' Welfare :**

(ক) হ্যাঁ। (খ) আদিবাসী ও অধিকতর অনুন্নত তফ্‌সিলীদের জন্য কেন্দ্র প্রবর্তিত প্রকল্পে গৃহ নির্মাণ করা হয়। জেলাশাসকগণ কার্যসূচী প্রস্তুত করেন। স্থানীয় অবস্থার পরিপ্রেক্ষিতে নক্সা ইত্যাদি পরিবর্তিত হয়।

## পুরুলিয়া জেলায় 'রিলিফ' কার্য

***400.** (Admitted question No. *1477.)

**শ্রীসমরেন্দ্রনাথ ওঝা :** ত্রাণ ও সমাজ-কল্যাণ ( ত্রাণ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, এ বৎসর পুরুলিয়া জেলায় ধান উৎপাদন কম হওয়ায় স্থানীয় জনসাধারণের বিশেষতঃ দরিদ্র শ্রেণীর লোকেদের খুবই কষ্ট হইতেছে ; এবং

(খ) অবগত থাকিলে পুরুলিয়া জেলায় রিলিফ কার্যের বিশেষ ব্যবস্থা করার জন্য সরকার এ পর্যন্ত কি পরিকল্পনা করিয়াছেন ?

**The Minister for Relief and Social Welfare (Relief) :**

(ক) জেলার বিভিন্ন অংশ হইতে দুঃস্থতার সংবাদ আসিতেছে, তবে ইহা কতখানি ধান্য উৎপাদন কম হওয়া জনিত তাহা প্রয়োজনীয় পরিসংখ্যান না পাওয়ায় এখনই সঠিক বলা সম্ভব না।

(খ) বর্তমানে খয়রাতি সাহায্য দেওয়া হইতেছে। সহায়ক কর্মও (Test Relif) ইতিমধ্যে বিভিন্ন দুঃস্থ এলাকায় চালু করা হইয়াছে এবং প্রয়োজনবোধে আরও অধিকসংখ্যক সহায়ক কর্ম চালু করার পরিকল্পনা আছে।

## সাগরমেলায় প্রাণহানি

***401.** (Admitted question No. *1535)

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষ ঃ** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) ১৯৭০ সালে সাগরমেলায় যাত্রীদের মধ্যে কতজন প্রাণ হারাইয়াছেন ; এবং

(২) সাগরমেলায় যাত্রীসাধারণের সুবিধার জন্য কি কি ব্যবস্থা সরকার অবলম্বন করিয়াছিলেন ?

**The Minister for Health :**

(১) তিন জন।

(২) সাগর মেলায় যাত্রীদের সুবিধার জন্য চিকিৎসা, প্রাথমিক শুশ্রূষা, বসন্ত ও কলেরা প্রতিষেধক টীকা ও ইঞ্জেক্‌সান, পানীয়জল, তাঁবু, বৈদ্যুতিক আলো, নিয়ন্ত্রিত মূল্যে খাদ্য দ্রব্যাদি সরবরাহ, পুলিশ নিয়োগ, কোর্ট স্থাপন, অগ্নি নির্বাপন, পোষ্ট অফিস ও টেলিগ্রাম অফিস, টেলিফোন, তথ্যাদি সরবরাহ প্রভৃতির ব্যবস্থা সরকার অবলম্বন করিয়াছিলেন। যাত্রীপরিবহনের জন্য বাস, ষ্টীমার, মোটর লঞ্চ ইত্যাদির ব্যবস্থা ছিল।

## আদিবাসী ও উপজাতিদের সুবিধার জন্য সরকারী ব্যবস্থা

***402.** (Admitted question No. *1567.)

**শ্রীকুমুদরঞ্জন মণ্ডল ঃ** আদিবাসী ও উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট সরকার গঠিত হওয়ার পর হইতে ৩১এ জানুয়ারী, ১৯৭০ পর্যন্ত আদিবাসী ও উপজাতিদের সুবিধার জন্য সরকার কি কি ব্যবস্থা করেছেন ?

**The Minister for Scheduled Castes and Tribes' Welfare :**

অবলম্বিত ব্যবস্থা সম্বলিত একটি বিবরণী লাইব্রেরীর টেবিলে রক্ষিত হইল।

## হাসপাতালে ধর্মঘট

***403.** (Admitted question No. *731.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯-৭০ সালে ২০-১-৭০ তারিখ পর্যন্ত রাজ্যের কোন্ কোন্ হাসপাতালে ধর্মঘট হইয়াছিল অথবা ধর্মঘটের নোটিশ দেওয়া হইয়াছিল ; এবং

(খ) ঐ সকল ধর্মঘটের কারণ কি কি এবং সরকার কি ব্যবস্থা লইয়াছেন ?

**The Minister for Health :**

(ক) ঐ সময়ের মধ্যে যে সমস্ত হাসপাতালে ধর্মঘট হইয়াছিল অথবা ধর্মঘটের নোটিশ দেওয়া হইয়াছিল সেগুলির একটি তালিকা লাইব্রেরী টেবিলে দেওয়া হইল।

(খ) ধর্মঘটের কারণগুলি মুখ্যত: এইরূপ :—

(১) জনতা কর্তৃক হাসপাতাল কর্মচারীদের উপর হামলা।

(২) হাসপাতালের চতুর্থশ্রেণীর কর্মচারীদের বিভিন্ন দাবী দাওয়া ও চাকুরীর সুযোগ সুবিধা আদায়ের ব্যাপারে ধর্মঘটের নোটীশ প্রদান।

কতকগুলি ক্ষেত্রে সরকার ইতিমধ্যেই তদন্ত করিয়াছেন এবং উপযুক্ত ব্যবস্থা অবলম্বনের নির্দেশ দিয়াছেন। কতকগুলি ক্ষেত্রে তদন্ত এখনও চলিতেছে।

চতুর্থশ্রেণীর কর্মচারীগণের অভাব অভিযোগের ব্যাপারে সরকার ইতিমধ্যেই তাহাদের প্রতিনিধিদের সহিত আলাপ আলোচনা করিয়াছেন এবং সম্ভাব্য সকল বিষয়ে সহানুভূতির সহিত বিবেচনার আশ্বাস দিয়াছেন।

## স্বাস্থ্যদপ্তর কর্তৃক ইলেক্‌ট্রো মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রীজ লিমিটেডের এক্স-রে মেশিন ক্রয়

***404.** (Admitted question No. *765.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যসরকার পরিচালিত ইলেক্‌ট্রো মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাষ্ট্রিজ লিমিটেড স্থাপনের পর হইতে উহাদের নিকট স্বাস্থ্য দপ্তর কয়টি এক্স-রে মেসিন ক্রয় করিয়াছে ?

**The Minister for Health :** তিনটি।

## ইলেক্‌ট্রো মেডিক্যাল অ্যালায়েড ইণ্ডাস্ট্রীজ লিমিটেড

***405.** (Admitted question No. *767.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইলেক্‌ট্রো মেডিক্যাল অ্যালায়েড ইণ্ডাস্ট্রীজ লিমিটেড কবে প্রতিষ্ঠা করা হয় ;

(খ) গত তিন বৎসরে এই সংস্থায় রাজ্যসরকার কত টাকা দিয়াছেন ;

(গ) এই সংস্থা কি কি দ্রব্য উৎপাদন করে ; এবং

(ঘ) বর্তমানে এই সংস্থা লাভে না লোকসানে চলিতেছে ?

**The Minister for Health** :

(ক) ১৯৬১ সালের ২৯শে জুন তারিখে।

(খ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) এক্সরে মেসিন এবং সংশ্লিষ্ট ইলেকট্রো মেডিক্যাল্ যন্ত্রপাতি,

(ঘ) এই সংস্থাটী ১৯৬১ সালে আনুষ্ঠানিক ভাবে প্রতিষ্ঠিত হইলেও, ইহাতে এক্সরে মেসিন ইত্যাদি তৈয়ারী আরম্ভ হয় ১৯৬৭ সালের অক্টোবর মাস হইতে। এই কারণে সংস্থাটী এখনও আত্ম-নির্ভরশীল হয় নাই।

## চেঙ্গাইল ১নং ও ২নং উদ্বাস্তু কলোনীর উন্নয়ন পরিকল্পনা

***406.** (Admitted question No. *1043.)

**শ্রীকালীপদ মণ্ডল** ঃ উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলায় চেঙ্গাইল ১নং ও ২নং উদ্বাস্তু কলোনীর উন্নয়নের কোনও সরকারী পরিকল্পনা আছে কিনা, এবং

(খ) থাকিলে, তাহা কি ?

**The Minister for Refugee Relief and Rehabilitation** :

(ক) হ্যাঁ।

(খ) মাটী ভরাট, রাস্তা ও ড্রেননির্মাণ, জলসরবরাহ এবং বিদ্যালয় প্রাঙ্গণের উন্নয়ন।

## ২৪-পরগণা জেলায় স্বাস্থ্যকেন্দ্র

***407.** (Admitted question No. *1223.)

**শ্রীপ্রবোধ পুরকাইত** ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগণা জেলায় কতগুলি ব্লকে প্রাইমারী ও সাবসিডিয়ারী স্বাস্থ্যকেন্দ্র আছে,

(খ) যে সমস্ত ব্লকে উল্লিখিত স্বাস্থ্যকেন্দ্র নাই, সেই সমস্ত ব্লকে স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করার সরকারী পরিকল্পনা আছে কিনা ; এবং

(গ) থাকিলে কতদিনের মধ্যে তাহা কার্যকরী করা হইবে বলিয়া আশা করা যায় ?

**The Minister for Health** :

(ক) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র—৩৩টী ব্লকে ;
উপ স্বাস্থ্যকেন্দ্র—৩৬টী ব্লকে।

(খ) হ্যাঁ।

(গ) এখন সঠিক বলা সম্ভব নহে।

## লাভপুর থানার দাঁড়কা দাতব্য চিকিৎসালয়

***408.** (Admitted question No. *1270.)

**ডাঃ রাধানাথ চট্টোরাজ ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি বীরভূম জেলার লাভপুর থানার দাঁড়কা দাতব্য চিকিৎসালয়টিকে স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরিত করিবার পরিকল্পনা করিয়াছেন ;

(খ) পরিকল্পনা করিয়া থাকিলে উক্ত স্বাস্থ্যকেন্দ্রের বাড়ী নির্মাণ হইয়াছে কিনা ;

(গ) বর্তমানে ঐ চিকিৎসালয়ের কাজ কোথায় চলিতেছে ; এবং

(ঘ) ঐ চিকিৎসালয়ে বর্তমানে কোন ডাক্তার আছেন কিনা ?

**The Minister for Health** :

(ক) হ্যাঁ।

(খ) না।

(গ) শ্রীসুখেন্দ্র কুমার রায়ের দাঁড়কাস্থিত গৃহে বহির্বিভাগীয় কাজ চলিতেছে।

(ঘ) না।

## নুতন হেলথ সেণ্টার স্থাপন

***409.** (Admitted question No. *1444.)

**শ্রীসরল দেব ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলায় স্বাস্থ্য ব্যবস্থার উন্নতির জন্য সরকার যেখানে হেলথ সেণ্টার নাই, সেখানে হেলথ সেণ্টার স্থাপন করার কথা কি চিন্তা করিতেছেন ; এবং

(খ) করিয়া থাকিলে সে সম্পর্কে এ পর্যন্ত কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**The Minister for Health :**

(ক) সরকার চিন্তা করিতেছেন।

(খ) অর্থের অভাব, উপযুক্ত জমির অভাব, গৃহনির্মাণের দ্রব্যাদির ও মজুরীর অত্যাধিক মূল্যবৃদ্ধি, গ্রামাঞ্চলে বিশেষতঃ সুন্দরবন এলাকায় পরিবহণ ব্যবস্থার অসুবিধা বিধায় ঠিকাদারগণের গৃহনির্মাণ কর্মে অনিচ্ছা, গ্রামাঞ্চলে নানা অসুবিধা যথা উপযুক্ত বাসস্থান, উপযুক্ত পরিবেশ, সন্তানদিগের উপযুক্ত শিক্ষাব্যবস্থার অভাব ইত্যাদি কারণে ডাক্তার, নার্স ও অন্যান্য কর্মিগণের যথাস্থলে কর্মে যোগদানের অনিচ্ছা ইত্যাদি—এই পরিস্থিতিগুলি স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের অন্তরায়। এই অন্তরায়গুলি মোকাবিলা করিয়া সরকার যেখানে স্বাস্থ্যকেন্দ্র নাই সেখানে স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের কথা বিবেচনা করিতেছেন।

## পশ্চিমবঙ্গের পৌরসভাসমূহে নিযুক্ত এক্সিকিউটিভ অফিসার

***410.** (Admitted question No. *1451.)

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডু ঃ** স্থানীয় স্বায়ত্তশাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কোন্ কোন্ মিউনিসিপ্যালিটিতে বোর্ড অফ কমিশনার্স-এর পরিবর্তে এক্সিকিউটিভ অফিসার কাজ করিতেছেন ; এবং

(খ) এই সমস্ত এক্সিকিউটিভ অফিসারদের কাজকর্ম তদারক করিবার জন্য সরকারের পক্ষ হইতে কোন ব্যবস্থা আছে কি ?

**The Minister for Local Self Government :**

(ক) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(খ) সরকারের পক্ষ হইতে স্থানীয় কর্তৃপক্ষ এবং লোকাল বডিস্ সমূহের পরিদর্শকেরা (ইনস্‌পেক্টরস্ অফ্ লোকাল বডিস্) উপরোক্ত একজিকিউটীভ অফিসারদিগের কাজকর্ম তদারক করেন।

## চককাশী ১নং কলোনীর প্রাথমিক বিদ্যালয় গৃহ

***411.** (Admitted question No. *1046.)

**শ্রীকালীপদ মণ্ডল :** উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে উলুবেড়িয়া ২নং ব্লকের অধীন চককাশী ১নং কলোনীর প্রাথমিক বিদ্যালয় গৃহটি ভাঙ্গিয়া গিয়াছে ; এবং

(খ) অবগত থাকিলে উক্ত বিদ্যালয় গৃহটি পুনর্নির্মাণ করিবার সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(ক) বিদ্যালয় গৃহটীর ছাদ নষ্ট হইয়া গিয়াছে বলিয়া সম্প্রতি জানা গিয়াছে।

(খ) বিদ্যালয় কর্তৃপক্ষ এখন পর্যন্ত ও বিষয়টী কর্তৃপক্ষের গোচরে আনেন নাই বলিয়া জানা গিয়াছে।

## রানাঘাট পৌরসভায় সরকারী ঋণ ও অনুদান

***412.** (Admitted question No. *1452 )

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডু :** স্থানীয় স্বায়ত্তশাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রানাঘাট মিউনিসিপ্যালিটিকে গত দুই বৎসরে কত সরকারী সাহায্য এবং ঋণ দেওয়া হইয়াছে ; এবং

(খ) যে উদ্দেশ্যে ঐ সাহায্য এবং ঋণ দেওয়া হইয়া থাকে ঠিক সেই সেইভাবে খরচ করা হইতেছে কিনা তাহা তদারক করার কোন সরকারী ব্যবস্থা আছে কি ?

**The Minister for Local Self Government :**

উত্তর দিবার মত তথ্যাদি বর্তমানে মহাকরণে নাই। জেলা সমাহর্তার নিকট হইতে প্রয়োজনীয় তথ্যাদি চাওয়া হইয়াছে। উক্ত তথ্যাদি পাওয়া যাইলেই প্রশ্নের উত্তর দেওয়া হইবে।

### Unstarred Questions

( to which written answers were laid on the table )

## বন্যা নিরোধের জন্য সরকারী সাহায্য

**303.** (Admitted question No. 58.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—গত বৎসরের বন্যার পর বন্যা নিরোধের কোন স্কীম কার্যকরী করার উদ্দেশ্যে রাজ্য ও কেন্দ্রীয় সরকার কত টাকা মঞ্জুর করিয়াছেন ?

**The Minister for Irrigation and Waterways :**

(১) ১৯৬৯ সালের বন্যায় ক্ষতিগ্রস্ত বাঁধ মেরামতী কাজের জন্য কেন্দ্রীয় সরকার ১৯৬৯-৭০ সালে পরিকল্পনা বহির্ভূত ১২৫ লক্ষ টাকা ঋণ দিতে স্বীকার করিয়াছেন।

(২) পরিকল্পনা অন্তর্ভুক্ত প্রকল্পসমূহ কার্যকরী করিবার জন্য ১৯৬৯-৭০ সালে আনুমানিক ৭৭·৮৩ লক্ষ টাকা ব্যয় হইবে। এই কাজ বাবদ খরচের জন্য কেন্দ্রীয় সাহায্য পাওয়া যাইবে।

(৩) ১৯৬৮ সালের অক্টোবর মাসের বন্যায় উত্তরবঙ্গের ক্ষতিগ্রস্ত বাঁধ ও বন্যা প্রতিরোধকারী কার্যসমূহ মেরামত ও মজবুত করার কাজের জন্য কেন্দ্রীয় সরকার এ পর্যন্ত পরিকল্পনা বহির্ভূত ৩১৮·৭৪ লক্ষ টাকা দিতে স্বীকৃত হইয়াছেন।

(৪) মেদিনীপুর ও ২৪-পরগনা জেলায় বন্যায় ক্ষতিগ্রস্ত বাঁধ মেরামতী কাজের জন্য টেষ্ট রিলিফ-এর মাধ্যমে ১৯৬৮-৬৯ সালে ৫১·৩৬ লক্ষ টাকা এবং ১৯৬৯-৭০ সালে ৪৫·৫১ লক্ষ টাকা খরচ হইয়াছে। খরচের সমস্ত টাকাই কেন্দ্রীয় সরকারের নিকট হইতে পরিকল্পনার বাহিরে ঋণ হিসাবে পাইবার কথা।

মেদিনীপুর জেলায় কালিয়াঘাই নদী তৎসহ শাখানদীর সংস্কার এবং ২৪-পরগণা জেলায় কাঁটাখালি খাল সংস্কার কার্যের জন্য কেন্দ্রীয় সরকার যথাক্রমে ৯৪ লক্ষ টাকা ও ২০ লক্ষ টাকা ১৯৬৯-৭০ সালে ঋণ দিতে স্বীকৃত হইয়াছেন।

## সরিষার তৈল ও ডালের মূল্যবৃদ্ধি

**304.** (Admitted question No. 301.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমান বৎসরে ডাল ও সরিষার তৈলের দর বৃদ্ধি পাইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, দর হ্রাসের জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন ?

**The Minister for Food and Supplies :**

(ক) এই রাজ্যের খোলা বাজারে মুগ, মসুর, খেঁসারী, অড়হর প্রভৃতি কয়েক প্রকার ডালের দাম গত বৎসরের তুলনায় হয় স্থিতিশীল আছে নয় নিম্নমুখী হইয়াছে। তবে মটর ও ছোলার ডালের দাম কিছুটা বাড়িয়াছে। সরিষার তৈলের দামও বাড়িয়াছে।

(খ) বাংলাদেশে প্রয়োজনের তুলনায় ডালের উৎপাদন অপ্রতুল ও সরিষার উৎপাদন নগণ্য। এই জিনিষগুলির জন্য বাংলাকে ভারতের অন্য রাজ্য হইতে আমদানীর উপর নির্ভর করিতে হয়। উৎপাদনকারী রাজ্যগুলিতে এ দ্রব্যগুলির দাম বৃদ্ধি পাওয়ায় এবং ইহাদের উপর কোনরূপ নিয়ন্ত্রণ না থাকায় এখানেও মূল্য বৃদ্ধি ঘটিতেছে। রাজ্যসরকার অবশ্য এখানকার ব্যবসায়ীদের সতর্ক করিয়া দিয়াছেন এবং ফুড কর্পোরেশন মারফত কিছু সরিষা বীজ এবং সমবায় সমিতি মারফত কিছু ডাল ন্যায্যমূল্যে আমদানী করিবার চেষ্টা করিতেছেন।

## গড়বেতায় হিমঘর

**305.** (Admitted question No. 325.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** কৃষি বিভাগের মন্ত্রীমহোদয় দয়া করিয়া জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গড়বেতায় অবস্থিত হিমঘরটি চালু করিবার জন্য রাষ্ট্রীয় পরিচালনায়

অয়্যার হাউস করপোরেশনকে দিবার সরকারী পরিকল্পনা ছিল ; এবং

(খ) বর্তমানে উহা কি অবস্থায় আছে ?

**The Minister for Agriculture :**

ঐরূপ একটি প্রস্তাব পশ্চিমবঙ্গ অয়্যার হাউসিং করপোরেশনের বিবেচনাধীন আছে। অন্ত কোনরূপ সিদ্ধান্ত গ্রহণের সাপেক্ষে কৃষিবিভাগ নিজেদের তত্ত্বাবধানে উক্ত হিমঘরটি ব্যবসায়িক ভিত্তিতে চালু করিবার সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন।

## চলতি বৎসরে খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ

**306.** (Admitted question No. 328.)

**শ্রীসনৎকুমার রাহা :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯-৭০ সালে এই রাজ্যে উৎপন্ন খাদ্যশস্যের পরিমাণ কত এবং তাহাতে ঘাটতির পরিমাণ কত দাঁড়াইবে ; এবং

(খ) ১৯৭০ সালের জন্য কেন্দ্র থেকে কত পরিমাণ খাদ্য দাবী করা হইবে ?

**The Minister for Food and Supplies :**

(ক) ১৯৬৯-৭০ সালে পশ্চিমবঙ্গে প্রধান তণ্ডুল জাতীয় শস্য অর্থাৎ আমনের ফলন কত হইয়াছে, তাহার চূড়ান্ত হিসাব এখনও পর্যন্ত পাওয়া যায় নাই। অতএব এই সালে খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ কত এবং ঘাটতি কত দাঁড়াইবে তাহা এখনই সঠিক বলা সম্ভবপর নয়।

(খ) ১৯৭০ সালের জন্য রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারের নিকট হইতে ৫.৫ লক্ষ মেঃ টন চাল এবং ১৬.৫ লক্ষ মেঃ টন গম ও অন্যান্য তণ্ডুল জাতীয় খাদ্য দাবী করিয়াছেন।

## মুর্শিদাবাদ জেলায় চোঁয়া নদীর সংস্কার

**307.** (Admitted question No. 350.)

**শ্রীসনৎকুমার রাহা :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি মুর্শিদাবাদ জেলার হরিহর পাড়া ব্লকের অধীন চোঁয়া নদীর বাঁটীর মুখ সংস্কার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**The Minister for Irrigation and Waterways :**

বর্তমানে নাই।

## মুর্শিদাবাদ জেলার বিড়ি কারখানার কর্মচারীদের জন্য প্রভিডেন্ট ফাণ্ড ও চিকিৎসা বীমা

**308.** (Admitted question No. 388 )

**শ্রীসনৎকুমার রাহা :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় বিড়ি কারখানার স্থায়ী কর্মচারীদের জন্য প্রভিডেন্ট ফাণ্ড চালু আছে কিনা ; এবং

(খ) কারখানার মজুরদের জন্য চিকিৎসা বীমা চালু আছে কিনা ?

**The Minister for Labour :**

(ক) কমপক্ষে ৫ বৎসর বিড়ি তৈয়ারীর কাজে ও সেই সঙ্গে বিড়ি ব্যবসায়ে নিযুক্ত যে সমস্ত

বিড়ি কারখানার কর্মচারী সংখ্যা ন্যূনপক্ষে ২০ জন কেবলমাত্র সেই সমস্ত বিড়ি কারখানাকে কর্মচারী প্রভিডেন্ট ফাণ্ড আইনের আওতায় আনা হইয়াছে।

এইরূপ বিড়ি কারখানার যে সব কর্মচারী নিরবচ্ছিন্নভাবে এক বৎসর নিযুক্ত রহিয়াছেন অথবা ১২ মাস বা তদপেক্ষা অনধিককালে অন্ততপক্ষে ২৪০ দিন কার্য করিয়াছেন কেবলমাত্র তাহারাই উক্ত আইনের সুবিধাগুলি ভোগ করিতেছেন।

(খ) না।

## বেকার সমস্যা

**309.** (Admitted question No. 406.)

**শ্রীসনৎকুমার রাহা:** শ্রম বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ভয়াবহ বেকার সমস্যার বিষয়ে শ্রম দপ্তরের দৃষ্টি আকর্ষণ হইয়াছে কিনা; এবং

(খ) হইয়া থাকিলে তাহার প্রতিকারের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিবার চিন্তা করিতেছেন?

**The Minister for Labour:**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্যের শিল্পায়নের উন্নতি সাধন না হইলে বেকার সমস্যার সন্তোষজনক সমাধান সম্ভব নয়। ধর্মঘট, লক-আউট, ছাঁটাই প্রভৃতি সংক্রান্ত শিল্প বিরোধগুলি যথাসম্ভব সত্বর মীমাংসা করা হইতেছে এবং প্রত্যেক কলকারখানায় কর্মসংস্থান ব্যবস্থা যাহাতে সঙ্কুচিত না হয় তাহার চেষ্টা চলিতেছে।

## ধুলিয়ানে বিড়ি কারখানার কর্মচারীদের সুযোগ সুবিধা

**310.** (Admitted question No. 414.)

**শ্রীসনৎকুমার রাহা:** শ্রম বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ধুলিয়ানে বিড়ি কারখানায় পশ্চিমবঙ্গ সপস অ্যাণ্ড এস্টাব্লিশমেন্ট আইন অনুসারে কর্মচারীদের সপ্তাহে দেড় দিন ছুটি দেওয়া হয় কিনা; এবং

(খ) ভাউচার সিস্টেমে অস্থায়ী কর্মচারী রাখা পদ্ধতি উঠাইয়া দেওয়ার কোন সরকারী পরিকল্পনা আছে কিনা?

**The Minister for Labour:**

(ক) ১৯৬৩ সালের পশ্চিমবঙ্গ দোকান ও সংস্থা আইন কারখানায় প্রযোজ্য নহে। সুতরাং ধুলিয়ানে বিড়ি কারখানায় নিযুক্ত কর্মচারীদের উক্ত আইন অনুযায়ী সপ্তাহে দেড় দিন ছুটি মঞ্জুরের প্রশ্ন ওঠে না।

(খ) এই বিষয়ে কোন পরিকল্পনা সরকারের নাই। তবে এই ব্যাপারে অভিযোগাদি শ্রম-অধিকার পরীক্ষা করিয়া দেখেন।

## এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফৎ সরকারী ও বেসরকারী সংস্থায় নিয়োগীকরণ বাধ্যতামূলক করিবার পরিকল্পনা

**311.** (Admitted question No. 419.)

**শ্রীসনৎকুমার রাহা:** শ্রমবিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি এমপ্লয়মেন্ট

এক্সচেঞ্জ মারফত এই রাজ্যে সরকারী অফিস ও সংস্থায় এবং বে-সরকারী সংস্থা ও কারখানায় নিয়োগীকরণ ব্যবস্থাকে বাধ্যতামূলক করার কোন সরকারী পরিকল্পনা আছে কি না ?

**The Minister for Labour :**

হ্যাঁ পরিকল্পনাটি সরকারের বিবেচনাধীন আছে।

## মেদিনীপুর জেলায় ধান কাটার মরশুমে সংঘর্ষ

**312.** (Admitted question No. 6(0.)

**শ্রীমতী আভা মাইতিঃ** স্বরাষ্ট্র ( পুলিশ ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ধান কাটার মরশুমে মেদিনীপুর জেলার কোন্ থানায় কয়টি ক্ষেত্রে সংঘর্ষ হইয়াছে, এবং

(খ) ঐ সংঘর্ষের মধ্যে কতগুলি ক্ষেত্রে (১) ভাগচাষী ও জোতদারদের মধ্যে ও (২) জোতদার ও অন্যান্যদের মধ্যে সংঘটিত হইয়াছে ?

**The Minister for Home (Police) :**

| | থানা | ক্ষেত্র |
|---|---|---|
| (ক) | ঝাড়গ্রাম ... ... ... | ১টি |
| | বীনপুর ... ... ... | ৯টি |
| | গোপীবল্লভপুর ... ... ... | ৮টি |
| | খড়্গপুর লোকাল ... ... ... | ১টি |
| | পিংলা ... ... | ১টি |
| | ডেবরা ... ... ... | ৬টি |
| | ঘাটাল ... ... ... | ৩টি |
| | দাশপুর ... ... ... | ১২টি |
| | চন্দ্রকোণা ... ... ... | ১৫টি |
| | দাঁতন ... ... ... | ২টি |
| | এগরা ... ... ... | ১টি |
| | শালবনী ... ... ... | ৩টি |
| | কোতয়ালী ... ... ... | ১টি |
| | কেশপুর ... ... ... | ১টি |
| | কাঁথি ... ... ... | ২টি |
| | রামনগর ... ... ... | ৪টি |
| | খেজুরী ... ... ... | ৩টি |
| | নন্দীগ্রাম ... ... ... | ৪টি |
| | সুতাহাটা ... ... ... | ৫টি |
| | মহিষাদল ... ... ... | ২টি |
| | তমলুক ... ... ... | ১টি |

(খ) (১) ১০টি ও (২) ৪২টি

## সরিষা তৈলের দর

**313.** (Admitted question No. 636.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পশ্চিমবঙ্গে গত ১৯৬৬, ১৯৬৭, ১৯৬৮ ও ১৯৬৯ সালে সরিষার তৈলের সর্বোচ্চ খুচরা দর কি ছিল, এবং বর্তমানের দর কি ?

**The Mininter for food and Supplies :**

সরিষা তৈলের সর্বোচ্চ খুচরা দর ১৯৬৬, ১৯৬৭, ১৯৬৮ ও ১৯৬৯ সালে কত ছিল তাহার তারিখসহ বিবরণী হইল এইরূপ :

| বৎসর। | | | সর্বোচ্চ খুচরা দর প্রতি কিলো। টাকা | তারিখ |
|---|---|---|---|---|
| ১৯৬৬ | ... | ... | ৪·৫৮ | ১০-১২-৬৬ |
| ১৯৬৭ | ... | ... | ৫·৩২ | ২-১২-৬৭ |
| ১৯৬৮ | ... | ... | ৫·১০ | ১৩-১-৬৮ |
| ১৯৬৯ | ... | ... | ৫·১৯ | ২৭-১২-৬৯ |

বর্তমানে (১৭-১-৭০ তারিখে) সরিষা তৈলের খুচরা দর হইতেছে প্রতি কিলো ৫·০৯ টাকা।

## শিক্ষক ট্রেনিং কলেজ

**314.** (Admitted question No. 649.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালে কয়টি শিক্ষক ট্রেনিং কলেজ সরকার কর্তৃক অনুমোদিত হইয়াছে এবং তাহাদের নাম কি ; এবং

(খ) উক্ত সালে অনুমোদনের জন্য কয়টি কলেজের আবেদন ছিল ?

**The Minister for Education :**

(ক) শিক্ষক ট্রেনিং (বি টি) কলেজের অনুমোদন বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ মঞ্জুর করিয়া থাকেন। সরকার কর্তৃক কোন বি, টি কলেজ অনুমোদিত হয় না। সরকারের নিকট যা তথ্য পাওয়া গিয়াছে তাতে দেখা যায় ১৯৬৯ সালে বর্ধমান বিশ্ববিদ্যালয় নিম্নলিখিত চারটি ট্রেণিং (বি, টি) কলেজ মঞ্জুর করিয়াছে—

(১) শ্রীরামকৃষ্ণ সারদা বিদ্যামহাপীঠ, কামারপুকুর, হুগলী।

(২) কালনা কলেজ, বি, টি, বিভাগ, কালনা, বর্ধমান।

(৩) কাটোয়া কলেজ, বি, টি বিভাগ, কাটোয়া, বর্ধমান।

(৪) নিখিল বঙ্গ শিক্ষণ মহাবিদ্যালয়, বিষ্ণুপুর, বাঁকুড়া।

পি জি বি টি অথবা জুনিয়র বেসিক ট্রেনিং কলেজের অনুমোদন সরকার কর্তৃক মঞ্জুর করা হয়। ১৯৬৯ সালে সরকার কর্তৃক এইরূপ কোন প্রশিক্ষণ বিদ্যালয়ের অনুমোদন দেওয়া হয় নাই।

(খ) উক্ত সালে বি টি কলেজের অনুমোদনের জন্য সরাসরি দরখাস্ত এবং বিশ্ববিদ্যালয়ের লিখিত দরখাস্তের নকল মোট এগারটি দরখাস্ত শিক্ষা দপ্তরে পাওয়া গিয়াছে।

বেসিক ট্রেনিং কলেজের অনুমোদনের জন্য উক্ত সালে ঐরূপ কোনও দরখাস্ত পাওয়া যায় নাই।

## রেশম সূতী ও রেশম বস্ত্রাদির উপর বিক্রয় কর

315. (Admitted question No. 667.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে রেশম সূতী ও রেশম বস্ত্রাদির উপর ধার্য বিক্রয়-করের হার কত ; এবং

(খ) এই কর কিভাবে আদায় হয় ?

**The Minister for Finance :**

(ক) উক্ত দ্রব্যগুলির উপর বিক্রয়-করের হার নিম্নরূপ :

(১) রেশম সূতা – শতকরা দুই টাকা।

(২) রেশম বস্ত্র—শতকরা ছয় টাকা।

তদুপরি এই দ্রব্যগুলির রেজিষ্টার্ড ব্যবসায়ীদের পারম্পরিক প্রতি পর্য্যায়ের বেচা-কেনার উপর একশত টাকায় ·৫০ পয়সা হারে বিক্রয়-কর ধার্য হইয়া থাকে কিন্তু এই দ্রব্যগুলি হইতে অন্যান্য দ্রব্য প্রস্তুতকারী রেজিষ্টার্ড ব্যবসায়ীগণের নিকট বিক্রয়ের উপর শুধু শতকরা ১ টাকা হারে বিক্রয়-কর ধার্য হইয়া থাকে, এক্ষেত্রে উপরোক্ত ·৫০ পয়সা হারে অতিরিক্ত কর লাগিবে না ; এবং দুই পয়সা হারে ধার্য বিক্রয়-করও লাগিবে না।

(খ) বিক্রয়-কর আইন অনুযায়ী এই রাজ্যে বিক্রয়-কর রেজিষ্টার্ড ব্যবসায়ীদের মাধ্যমে আদায় হয়।

## Pay of Shri G P. Chatterjee, Lecturer, Garhbeta College, Midnapore

316. (Admitted question No. 986.) **Shri SAROJ ROY**: Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) if it is a fact that one Shri Gouripada Chatterjee, Lecturer of Garhbeta College, has been still drawing Government money (U. G. C) in the Senior Lecturer scale in violation of the D. P. I.'s observation (dated Cal, 23-12-66 Memo. No. 5567-C/4C-2783/63) that Shri Chatterjee's seniority should in no way count from 1960 ; and

(b) if so, what action has been taken or proposed to be taken in the matter having regard to the claims of other lecturers of the said college who are in fact senior to Shri Chatterjee ?

**The Minister for Education** : (a) Pay of Shri G. P. Chatterjee in the old U. G C. scale for senior lecturer was fixed by the U. G. C., not by the State Government with effect from 1st December 1960. D.P.I.'s observation in reply to Principal's proposal for placement of Shri Chatterjee in the old U. G.C. scale for Heads of Department relates to Shri Chatterjee's eligibility for placement in the scale for Head of Department only. As Shri Chatterjee did not possess the required minimum teaching experience of 10 years the proposal could not be considered.

(b) As Shri Chatterjee has already been placed in the scale for senior lecturer by U.G.C., the Education Department has no other alternative than to accept it as a settled fact. Cases of other senior teachers for placement in the scale for senior lecturers will be considered on the basis of recommendation of the Governing Body and the quota of senior lecturers admissible to the College.

## বোলপুর পৌরসভা পরিচালিত বিদ্যালয়

**317.** (Admitted question No. 1060.)

**শ্রীগোকুলানন্দ রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বোলপুর পৌরসভা গত ৮ই জানুয়ারী ১৯৬৯ হইতে পৌরসভা পরিচালিত বিদ্যালয়গুলির দায়িত্ব ত্যাগ করিয়াছেন;

(খ) সত্য হইলে, সেই বিদ্যালয়গুলি বর্তমানে চালু আছে কি না, এবং

(গ) চালু থাকিলে, ঐ বিদ্যালয়গুলি কিভাবে পরিচালিত হইতেছে?

**The Minister for Education :**

(ক) বোলপুর পৌরসভা ৮ই জানুয়ারী ১৯৬৯ হইতে পৌর পরিচালিত বিদ্যালয়গুলি বন্ধ করিয়া দিবার সিদ্ধান্ত গ্রহণ করেন।

(খ) সকল বিদ্যালয়ই চালু আছে।

(গ) কর্মরত শিক্ষকগণের বেতনাদি সাময়িভাবে বীরভূমের জেলা সমাহর্তার মাধ্যমে দেওয়া হইতেছে।

**Sinking of a deep tubewell in the plot No 2455 at mouza Supa-Pursuri**

**318.** (Admitted question No. 1071.) **Shri GANGAPADA KUAR :** Will the Minister-in-charge of Agriculture and Community Development Department be pleased to state—

(a) if it is a fact that there was a proposal for sinking a deep tubewell in the plot No. 2455 at mouza Supa-Pursuri, police-station Daspur, district Midnapore;

(b) if so, whether the said proposal has been implemented, and

(c) if not yet implemented, what are the reasons for the delay?

**The Minister for Agriculture and Community Development :**

(a) Yes. (b) No.

(c) The proposal could not be implemented because of suspension of drilling of deep tubewells with effect from 1st April,, 1967.

## পাঁশকুড়া-ঘাটাল রাস্তায় বাস সার্ভিস

**319.** (Admitted question No. 1112.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পাঁশকুড়া স্টেশন হইতে (ভায়া রেলওয়ে ক্রসিং) বম্বে রোড পর্যন্ত পাঁশকুড়া-ঘাটাল রাস্তায় কোন বাস সার্ভিস আছে কি না;

(খ) না থাকিলে, জনসাধারণের যাতায়াতের অসুবিধা দূরীকরণের জন্ম সরকার এসম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ বা মনস্থ করিয়াছেন; এবং

(গ) সরকার এ সম্পর্কে সম্প্রতি কোন স্মারকলিপি পাইয়াছেন কি না?

**The Minister for Home (Transport) :**

(ক) এই এক মাইল দীর্ঘ রাস্তায় কোন বাস সার্ভিস নাই।

(খ) আপাতত: কোন ব্যবস্থা গ্রহণের প্রস্তাব নাই। তবে ভেবে দেখবো।

(গ) না।

## দুর্গাপুরে অবস্থিত হুইল এ্যাণ্ড এ্যাকশেল কারখানা

**320.** (Admitted question No. 1127.)

**শ্রীবিশ্বনাথ দাশঘোষ :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকার দুর্গাপুরের "হুইল এ্যাণ্ড এ্যাকশেল" কারখানাটি বন্ধ করিয়া দিবার চেষ্টা করিতেছেন ;

(খ) সত্য হইলে, তাহার কারণ কি ; এবং

(গ) (১) উক্ত কারখানাটি বন্ধ হইলে এই রাজ্যে যে বেকার-সংখ্যা বৃদ্ধি পাইবে সরকার তাহা কি চিন্তা করিতেছেন ; এবং

(২) করিয়া থাকিলে, এ বিষয়ে কি ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে ?

**The Minister for Labour :**

(ক) কেন্দ্রীয় সরকারের এই ধরনের কোনও প্রচেষ্টা সম্বন্ধে রাজ্য সরকার অবগত নহেন।

(খ) ও (গ) এই প্রশ্ন ওঠে না।

## মহারাজ নন্দকুমারের স্মৃতি রক্ষার্থে সরকারী প্রচেষ্টা

**321.** (Admitted question No. 1145.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** পূর্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি মহারাজা নন্দকুমারের স্মৃতি রক্ষা বিষয়ে সরকারের পক্ষ হইতে কি কি প্রচেষ্টা এ পর্যন্ত করা হইয়াছে ?

**The Minister for Public Works :**

মুর্শিদাবাদ জেলার বহরমপুরস্থ কুঞ্জঘাটায় অবস্থিত মহারাজা নন্দকুমারের বসতবাটীর একাংশ রাজ্য সরকার সংরক্ষণ করার বিষয় বিবেচনা করিতেছেন। এতদ্ব্যতীত কলিকাতার খিদিরপুর ব্রীজের উত্তর-পূর্বে অবস্থিত কুলিবাজারের যে স্থানে মহারাজা নন্দকুমারের ফাঁসি হইয়াছিল, সে স্থান সঠিকভাবে নির্ধারণ করিয়া সেখানে একটা স্মৃতি নিদর্শন স্থাপনের পরিকল্পনাও সরকারের বিবেচনাধীন।

## কুপার্স ক্যাম্প মহিলা শিবির ও রূপশ্রী পল্লী পি এল হোমে পুনর্বাসনযোগ্য পরিবার

**322.** (Admitted question No. 1160.)

**শ্রীনিতাইপদ সরকার ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে কুপার্স ক্যাম্প মহিলা শিবির ও রূপশ্রী পল্লী পি এল হোমে মোট কত পুনর্বাসনযোগ্য পরিবার রহিয়াছে ;

(খ) উক্ত পরিবারগুলি পুনর্বাসনের কি কি পরিকল্পনা সরকারের বিবেচনাধীন রহিয়াছে ,

(গ) কি নাগাদ উক্ত পরিবারগুলির পুনর্বাসন সম্পন্ন হইতে পারে বলিয়া আশা করা যায় ;

(ঘ) উক্ত পরিবারগুলির মধ্যে কৃষি ও অকৃষি পরিবারের সংখ্যা কত ; এবং

(ঙ) দ্রব্যমূল্যবৃদ্ধিজনিত পরিস্থিতিতে বর্তমানে পুনর্বাসনের আর্থিক সাহায্যের পরিমাণ বৃদ্ধির কথা সরকার বিবেচনা করিতেছেন কি না ?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(ক) কুপার্স ক্যাম্পে ৯৭৭টি ( রূপশ্রী ও রাণাঘাট ) মহিলা শিবিরে ২৮৪টি এবং রূপশ্রী পল্লী পি এল হোমে ১৮১টি মোট ১৪৪২টি পুনর্বাসনযোগ্য উদ্বাস্তু পরিবার রহিয়াছে।

(খ) ক্যাম্পগুলির সন্নিহিত খালি জায়গায় নদীয়া জেলার নৃসিংহপুর ( আরবান ) পল্লীতে এবং বায়নানামা প্রকল্পের মাধ্যমে উক্ত পরিবারগুলিকে পুনর্ব্বাসন দিবার বিষয় বিবেচনা করা হইতেছে।

(গ) উল্লিখিত প্রকল্পে পরিবারগুলি পুনর্ব্বাসন গ্রহণেচ্ছু হইলে ইহা ১৯৭১-৭২ সালের মধ্যে বলিয়া আশা করা যায়।

(ঘ) পুনর্বাসনযোগ্য সকল পরিবারই অকৃষিজীবী।

(ঙ) হ্যাঁ, ইতিমধ্যে সাহায্যের হার বৃদ্ধি করিয়া একটি নির্দেশ পাঠানো হইয়াছে।

## বন্যাবিধ্বস্ত মুর্শিদাবাদ জেলার ক্ষয়ক্ষতির পরিমাণ

323. (Admitted question No. 1165.)

**ডাঃ মহম্মদ ইক্রামুল হক ঃ** ত্রাণ ও সমাজ-কল্যাণ ( ত্রাণ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ১৯৬৯ সালের বন্যায় মোট কত পরিমাণ জমি বন্যাবিধ্বস্ত হয়েছে ;

(খ) কত গৃহ এবং রাস্তা উক্ত বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে ; এবং

(গ) কি পরিমাণ গবাদিপশু প্রাণ হারিয়েছে ?

**The Minister for Relief and Social Welfare (Relief) :**

(ক) ৬৬১ বর্গমাইল।

(খ) গৃহ— ৯,০৯২টি।
রাস্তা—১৩৫টি ( ২৯০ মাইল )।

(গ) গবাদি পশুর প্রাণ হানি হয় নি।

## বড়নগরের রানী ভবানী প্রতিষ্ঠিত মন্দিরগুলির রক্ষার ব্যবস্থা

324. (Admitted question No. 1199.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, জিয়াগঞ্জ ও আজিমগঞ্জ শহরের উত্তরে বড়নগরের প্রসিদ্ধ রানী ভবানী প্রতিষ্ঠিত ইট খোদাই-এর ( টেরা কোটা) অপূর্ব কারুকার্যমণ্ডিত মন্দিরগুলি রক্ষার ও দর্শনীয় করার কি ব্যবস্থা হইয়াছে ?

**The Minister for Public Works :**

মুর্শিদাবাদ জেলার বড়নগরে অবস্থিত "ভবানীশ্বর মন্দির" ও "চার বাংলা" গ্রুপের চারটি শিব মন্দির বর্তমানে ভারতীয় প্রত্নতত্ত্ব সমীক্ষার সংরক্ষণাধীন। বড়নগরে রানী ভবানী প্রতিষ্ঠিত "জোড় বাংলা মন্দির" ও "রামনাথ শিব মন্দির" সংরক্ষণ বিষয়ে রাজ্যসরকার স্বভাবতঃ বিবেচনা করিয়া দেখিবেন।

## সিরাজের খোসবাগের বিবরণী পুস্তিকাকারে প্রকাশের প্রস্তাব

**325.** (Admitted question No. 1210.)

**শ্রীসনৎকুমার রাহা :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সরকার সিরাজের খোসবাগের বিবরণী পুস্তিকাকারে প্রকাশ করিবার জন্য কোন ব্যবস্থা করিয়াছেন কি ?

**The Minister for Public Works :**

না।

## ভুবনেশ্বরী সাবসিডিয়ারী স্বাস্থ্যকেন্দ্র

**326.** (Admitted question No. 1224.)

**শ্রীপ্রবোধ পুরকাইত :** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগণা জেলার কুলতলী ব্লকে ভুবনেশ্বরী সাবসিডিয়ারী স্বাস্থ্যকেন্দ্রটি নির্মাণকার্য শেষ হইয়াছে কিনা ;

(খ) নির্মাণকার্য শেষ না হইয়া থাকিলে কত দিনের মধ্যে শেষ হইবে বলিয়া আশা করা যায় ; এবং

(গ) উল্লিখিত স্বাস্থ্যকেন্দ্রটী স্থাপনের জন্য সরকার কত টাকা মঞ্জুর করিয়াছেন ?

**The Minister for Health :**

(ক) না।

(খ) আগামী বৎসরের মধ্যে শেষ হইবে বলিয়া আশা করা যায়।

(গ) ১,১৪,৩৬৭ টাকা।

## বেলডাঙ্গা সুগার মিলের অধীনে কৃষি জমির পরিমাণ

**327.** (Admitted question No. 1238.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** ভুমি ও ভুমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বেলডাঙ্গা সুগার মিলের অধীনে বর্তমানে কত একর কৃষি জমি আছে ?

**The Minister for Land and Land Revenue :**

২২২'৯৭ একর।

## গ্রামাঞ্চলে টি বি হাসপাতাল

**328.** (Admitted question No. 1301.)

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল :** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গ্রামাঞ্চলে টি বি হাসপাতাল খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**The Minister for Health :**

না।

## গোসাবা থানার অন্নপূর্ণা ফার্মিং অ্যাণ্ড ফিশারীজ লিমিটেড

**329.** (Admitted question No. 1302.)

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গোসাবা থানার দক্ষিণ রাধানগরস্থিত অন্নপূর্ণা ফার্মিং অ্যাণ্ড ফিশারীজ লিমিটেড কোন্

সালে এবং কোন্ তারিখে রেজিষ্ট্রী করা হয় ; এবং

(খ) উক্ত সমিতির বাৎসরিক হিসাবনিকাশ পরীক্ষা করা হইয়াছে কিনা ?

**The Minister for Co-operation :**

(ক) উক্ত নামে কোন সমবায় সমিতি রেজিষ্ট্রী করা হয় নাই।

(খ) এই প্রশ্ন উঠে না।

## Appointment of Class III and Class IV employees in the offices of the District Judge, Cooch Behar

**330.** (Admitted question No. 1384.) **Shri PRASENJIT BARMAN** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) whether some appointments of Class III and Class IV employees hav been made recently in the offices of District Judge, Cooch Behar ;

(b) if so, (i) the number of such employees appointed, and (ii) th number of Scheduled Castes and Scheduled Tribes employees amon them ; and

(c) whether appointments of Scheduled Castes and Scheduled Tribe empolyees have been made in accordance with the rule regardin reservation of posts for Scheduled Castes and Scheduled Tribe candidates ?

**The Minister for Judicial** : (a) Yes.

(b) (i) Twenty-eight in Class III and eighteen in Class IV.

(ii) Scheduled Castes—Four in Class III and five in Class IV.

Scheduled Tribes—Two in Class IV. No suitable Scheduled Tribes candi date being available for appointment in Class III, the post is lying vacant anc attempt is being made for appointment of a Scheduled Tribe candidate.

(c) Yes.

## কৃষ্ণনগর শহরের আর্টিষ্টিক টয় মেকিং ফ্যাক্টরী

**331.** (Admitted question No. 1423.)

**শ্রীকাশীকান্ত মৈত্র :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কৃষ্ণনগরে শহরে ঘূর্ণী অঞ্চলে সরকারী আর্টিস্টিক টয় মেকিং ফ্যাক্টরী পুনরায় চালু করার জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কিনা ;

(খ) করিয়া থাকিলে, তাহা কি ; এবং

(গ) ঘূর্ণীর মৃৎশিল্পীদের পুনর্বাসনের জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করার কথা চিন্তা করিতেছেন কি ?

**The Minister for Cottage and Small-Scale Industries :**

(ক) ১৯৫৯ সাল হইতে কৃষ্ণনগরে যে পরিকল্পনা ছিল তাহা এখনও চালু রহিয়াছে। সুতরাং ইহা পুনরায় চালু করিবার প্রশ্ন উঠে না।

(খ) ও (গ) প্রশ্ন উঠে না।

### সরকার কর্তৃক চাউল সংগ্রহ

**332** (Admitted question No. 400.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চলতি বছরের জন্য রাজ্যসরকার কত টন চাউল সংগ্রহ করিবার সংকল্প করিয়াছেন ; এবং

(খ) কিরূপে উক্ত চাউল সংগ্রহ করা হইবে ?

**The Minister for Food and Supplies** :

(ক) ছয় লক্ষ টন চাউল।

(খ) (১) চাউল কলগুলির নিজেদের কেনা ধান হইতে উৎপাদিত চাউলের ৬৫ শতাংশ লেভি হিসাবে সরকার ক্রয় করিতেছেন।

(২) ধান্য উৎপাদকদের উপর সেচ এলাকায় ৭ একরের উপর জোতে এবং অসেচ এলাকায় ১০ একরের উপর জোতে লেভি ধার্য করা হইয়াছে। আউস ও বোরো ধানের উপর লেভি নাই। উচ্চ ফলনশীল ধানের উপর লেভি আছে।

(৩) সরকার রাজ্যের সর্বত্র ধান্য ও চাউল ক্রয় করিবার কেন্দ্র খুলিয়াছেন।

(৪) নির্দিষ্ট সময় সীমার মধ্যে ধান্য ও চাউল বিক্রয় করিলে বিক্রয় মূল্যের উপর কুইণ্ট্যাল প্রতি ধানে ৫ টাকা এবং চাউলে ৭·৫০ টাকা বোনাস দেওয়া হইবে। আপাতত ৩১এ মার্চ, ১৯৭০ পর্যন্ত এই বোনাস দেওয়া হইবে।

(৫) উৎপাদক ও অনুৎপাদক যাদের কাছেই উদ্বৃত্ত ধান বা চাউল মজুত পাওয়া যাইবে তাহা আইনের সাহায্যে রিকুইজিশন করার ব্যবস্থা আছে।

(৬) সংগ্রহ সফল করার জন্য বিভিন্ন এলাকাকে কর্ডনভুক্ত করা হইয়াছে।

এই সমস্ত বিষয়গুলির বিস্তারিত বিবরণ লাইব্রেরীর টেবিলে উপস্থাপিত করা হইল।

**Mr. Speaker** : Question hour is over.

### Calling Attention to matters of urgent public importance.

**Mr. Speaker :** I have received four notices of calling attention on the following subjects, namely—

1. Reported death of one coal miner in Sreepur Colliery on 25-2-70—from Shri Debabrata Datta,
2. Reported false railway company and Janata station in Sealdah, Lalgola-Barasat-Hasnabad line—from Shri Kripasindhu Saha.
3. Strike by the workers of the "Ma Bhabani" and "Kohinoor" Bidi factories in Cooch Behar—from Shri Akshay Kumar Barman.
4. Cyclone over Sagar, Namkhana, Patharpratima, Kulpi and Kakdwip areas—from Shri Gyan Sing Sohan Pal.

I have,selected the notice on the subject of cyclone over Sagar, Namkhana etc. by Shri Gyan Singh Sohan Pal. The Minister in charge may please make a statement on the subject today if possible or give a date.

**Shri Abdur Rezzaque Khan** ; On 3rd March.

**Mention Cases**

**জাতির জনক মহাত্মা গান্ধীর প্রতি অবমাননার প্রতি দৃষ্টি আকর্ষণ**

**শ্রীমতী আভা মাইতি ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আমি একটা বিষয়ের প্রতি মাননীয় প্রচারমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এখানে সত্যম্বর অপেরা পার্টি বলে একটা পার্টি আছে। তারা বিভিন্ন জায়গায় নাটক অভিনয় করে থাকেন। এই অপেরা পার্টি সম্প্রতি বিভিন্ন জায়গায় উৎপল দত্তের লেখা জালিয়ানওয়ালাবাগ অভিনয় করছে। এই নাটকে জাতির জনক মহাত্মা গান্ধী সম্পর্কে নানাপ্রকার আপত্তিকর উক্তি করা হয়েছে। সব থেকে দুঃখের কথা এই নাটকে মহাত্মা গান্ধীকে সাম্রাজ্যবাদের দালাল, ইংরাজের গুপ্তচর, স্বাধীনতা সংগ্রামের শত্রুর দূতরূপে বর্ণনা করা হয়েছে এবং এই ধরনের ঘটনা বিভিন্ন সময় হচ্ছে। আমি গতবারে ঋত্বিক ঘটকের একটা কথা এখানে বলেছিলাম। কিন্তু গান্ধীবাদী মুখ্যমন্ত্রী সে বিষয়ে প্রতিকার করা দূরের কথা, তাঁরই সরকারের স্বরাষ্ট্র দপ্তরের অনুমোদনে তিনি বর্তমানে পদ্মশ্রী পেয়েছেন। আমরা দেখছি যে যুক্তফ্রন্টের আমলে পশ্চিমবাংলায় জাতির জনক মহাত্মা গান্ধীকে স্বাধীনতার শত্রুরূপে ইংরাজের দালালরূপে বিভিন্নভাবে চিত্রিত করে নাটক এবং অন্যান্য মাধ্যমে দেখান হচ্ছে।

আমি জানতে চাই এটা কি প্রচার দপ্তরের সুনির্দিষ্ট ব্যবস্থা যে পশ্চিমবাংলায় গান্ধীজীর নাম এইভাবে কলঙ্কিত করা হবে? তাই আমি বলছি মুখ্যমন্ত্রী এবং প্রচারমন্ত্রী এসব জিনিষ যাতে বন্ধ হয় তার কোন ব্যবস্থা তাঁরা করবেন কিনা?

**শ্রীঅজয়কুমার মুখার্জি ঃ** স্যার, আমি ঐ খবর জেনে সঙ্গে সঙ্গে Law Departmant-এর সঙ্গে পরামর্শ করি যে শ্রীঋত্বিক ঘটকের বিরুদ্ধে কোন মামলা করা যায় কিনা এবং তাতে ওঁরা বলেন যে কোন নিকট আত্মীয় বাদী হয়ে করলে আমরা সরকার থেকে খরচ দিতে পারি। আমরা ধীবর ভাইয়ের সঙ্গে যোগাযোগ করি এবং তাঁর ২জনের নাম পাওয়া গেছে। এর মধ্যে খবর এল যে ঋত্বিক ঘটক পাগল বলে পরিচয় দিয়েছেন এবং হাসপাতালে আছেন। কাজেই তিনি বেরিয়ে না আসা পর্য্যন্ত কেস করা যাবে না। সম্প্রতি তিনি বেরিয়ে এসেছেন এবং এখন কেস রুজু করা যাবে কিনা এবিষয়ে আমরা আইনজ্ঞর পরামর্শ নিচ্ছি। আমরা তাঁকে সম্মান দেবার জন্য কোন কিছু বলিনি এবং কোন recommend করিনি। তবে এ সম্বন্ধে আমাদের কাছে যে record আছে তার কপি আমরা Home Dept. এবং Home Ministry-র কাছে পাঠিয়ে দিয়েছি।

**শ্রীমতী আভা মাইতি ঃ** স্যার, আমি যেটা বলছি সেটা হচ্ছে সত্যম্বর অপেরা বলে বাংলাদেশে একটি পার্টি আছে। তারা উৎপল দত্তের লেখা জালিয়ানওয়ালাবাগ নাটক অভিনয় করছে। এই নাটকে গান্ধীজীকে সাম্রাজ্যবাদীর দালাল এবং সংগ্রামের শত্রু ইত্যাদি আখ্যা দিয়ে দিনের পর দিন তারা নাটক অভিনয় করছে।

**শ্রীঅজয়কুমার মুখার্জি ঃ** স্যার, এই কথার আগে Jadavpur University-র একটা বুক বের হয়েছিল সেটা নিয়ে আমি প্রথমে move করি।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** স্যার, আমরা জানি যে কেন্দ্রীয় সরকার একটা কোন ছুতো পেলেই পশ্চিমবঙ্গের উপর ঝাঁপিয়ে পড়ে। সেরকম একটা ঘটনা হয়েছে। শিয়ালদহ-লালগোলা, বারাসাত-হাসনাবাদ লাইনে জনতা station. এবং জনতা টিকিট পাওয়া যাচ্ছে। আমরা দেখেছি আগে পরীরতলা তে একটা জনতা station. হয়েছেল। তারপর সুবর্ণমুখী station হয় এবং শেষে কাঁকড়া মির্জাপুর ও হয়েছে। এই যে জনতা station করা হয়েছে এখান থেকে কম পয়সায় টিকিট দেওয়া হচ্ছে।

এ বিষয়ে সরকারকে জানান হয়। কিন্তু আজ পর্য্যন্ত কোন ব্যবস্থা করা হয়নি। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীকে জিজ্ঞাসা করছি যে কিছুদিন আগে এখানে যে গণ-আদালত করেছিল সেরকম কি এটা হয়েছে এবং তা যদি হয় তাহলে এ সম্পর্কে তিনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন এবং যদি না গ্রহণ করে থাকেন তাহলে অবিলম্বে একটা ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

[2-10—2-20 p.m.]

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী মহাশয়, উপমুখ্যমন্ত্রী মহাশয়, শ্রমমন্ত্রী মহাশয় এবং সেচ জলপথ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ফারাক্কার শ্রমিক ও কর্মচারীর বিরুদ্ধে রাজ্যসভায়, লোকসভায় গুরুতর অভিযোগ করা হয়েছে। এই অভিযোগ রাজ্যসভার মন্ত্রী ডঃ কে, এল, রাও, এবং তাঁর ডেপুটি সিদ্ধেশ্বর প্রসাদ লোকসভাতে এই অভিযোগ করেছেন। তাঁরা বলেছেন ফারাক্কার লেবার, শ্রমিক কর্মচারীরা স্লো ডাউন, গো স্লো ট্যাকটিস অবলম্বন করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটা জানতে চাই আপনার কাছে এই অভিযোগ দিচ্ছি যে এটা তদন্ত করে দেখা দরকার এই ফারাক্কার শ্রমিকদের ব্যাপারে রাজ্য সরকারের শ্রম দপ্তর দেখবেন। শ্রমিক সংক্রান্ত বিরোধ এটা রাজ্যের শ্রমদপ্তরের এবং এই অভিযোগ কতখানি সত্য তদন্ত করে দেখা দরকার। কারণ আমরা সকলেই উদগ্রীব হয়ে আছি এই ব্যাপারে। ফারাক্কা ব্যারেজের কাজ সময়ত না হওয়ার জন্য পাকিস্তান ইসলামাবাদে কনফারেন্স চালাচ্ছে এবং তারা সেখানে নানারকম ইণ্টার-ন্যাশনাল ল'এর দোহাই দিয়ে এই কাজ যাতে বাধাপ্রাপ্ত হয় তার চেষ্টা করছে। এই অবস্থায় এই অভিযোগ তদন্ত করা দরকার। লোকসভায় এই অভিযোগ করেছে সেজন্য আমি অনুরোধ করবো যে শ্রমিকদের তরফ থেকে তাদের প্রতিনিধি ডেকে এই ব্যাপারে পরামর্শ করা দরকার।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী মহাশয়ও এখানে আছেন, উভয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে ষ্টেটসম্যানে একটা খবর বেরিয়েছে এই খবরটা পড়লেই বুঝতে পারবেন কলকাতার অবস্থার কি একটা ভয়াবহ চিত্র……( ইং )…

**মিঃ স্পীকারঃ** ওটা পড়বেন না, পড়তে গেলে রাত হয়ে যাবে।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারীঃ** কিন্তু সেটা আমরাও জানি কিন্তু এটা আরো ভাল করে দেখে দেখার পর এই যে খবর বেরিয়েছে এইসব ষ্ট্রীট আর্চিন্স এবং এই সব মাস্তান বিভিন্ন অবস্থায় উপদ্রব করছে। পুলিশ, এটা শরিকী সংঘর্ষ নয় বা পলিটিক্যাল ডিমোক্রাটিক মুভমেণ্টও নয়, পুলিশকে বলা সত্ত্বেও পুলিশ সেখানে যায়না এবং গেলেও অনেক দেরী করে যায়। এখানকার মানুষদের মনে দারুণ আতঙ্ক দেখা দিয়েছে এবং মানুষের ধারণা পুলিশ ইচ্ছা করেই এটা দমন করছে না। আমি এখানে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করবো যে অন্ততঃপক্ষে মানুষের মরেল আপলিফ্ট করবার জন্য এই বিধান-সভা থেকে কোন কমিটি এ্যাপয়েণ্ট করে বিধানসভার বিভিন্ন দলের মেম্বার নিয়ে বিভিন্ন পাড়ায় ঘুরতে পারেন।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আপনি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে এই বিষয় লিখিত প্রস্তাব করতে পারেন ঐ কাগজ তুলে দিয়ে।

**শ্রীসনৎকুমার রাহাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসে কিছুদিন ছিলাম না বহরমপুরে এক সাম্প্রদায়িক দাঙ্গার ফলে সেখানে কারফিউ ছিল বলে। আমার বক্তব্য হচ্ছে কাল যাঁরা

শাসক ছিলেন আজকে অপোজিশনে আছেন, সেই অপোজিশনের লিডার সিদ্ধার্থবাবু এবং ডেপুটী লিডার তাঁদের সাত্তার সাহেব বহরমপুরে আমরা একসঙ্গে ঘুরেছি, আমাদের এখানে মিনিষ্টার রেজ্জাক সাহেব তিনিও ছিলেন, এখানে তিনি একজন দায়িত্বশীল লোক হয়ে এই সমস্ত উক্তি করেছেন এবং এই উক্তির দ্বারা মুর্শিদাবাদে কেন সারা বাংলাদেশের মধ্যে আতঙ্কের সৃষ্টি করেছেন। এর দ্বারা তিনি পাকিস্তানের হাতে অস্ত্র দিয়ে দিচ্ছেন এই অপপ্রচারের দ্বারা। আমি তাঁকে চ্যালেঞ্জ করছি, সাত্তার সাহেবকে ডাকুন এবং ডেকে এই অভিযোগ প্রত্যাহার করা হোক। তিনি কোন সূত্র থেকে সংবাদ পেয়েছেন এইসব যার জন্য মুর্শিদাবাদে মিলিটারী যাবে। আমাদের মিনিষ্টার আব্দুল রেজ্জাক সাহেব সেখানে ছিলেন, তিনিও জানেন। তাই আমি বলবো আজকে অপোজিশন থেকে যে সব দায়িত্বহীন উক্তি করে বাংলাদেশের বিভিন্ন জায়গায় মানুষের মনে যে আতঙ্কের সৃষ্টি করেছেন সেইজন্য আমি তাকে তাঁর এইসব উক্তি প্রত্যাহার করে নেবার জন্য আহ্বান জানাচ্ছি।

**শ্রীঅনিল কুমার মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রী মহাশয়ের কাছে একটি গুরুতর বিষয়ের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাঁকুড়া জেলা আপনি জানেন যে দীর্ঘদিন ধরে খরা অঞ্চল বলে ঘোষিত হয়েছে। এই জেলায় বৃষ্টি হয়না বলে শস্যহানি হয়। এই বছর বাঁকুড়া জেলায় বিশেষ করে ওন্দা থানায় শস্যহানি ঘটেছে। আমি সেজন্য মাননীয় ত্রাণ মন্ত্রীর বিশেষ করে দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি অবিলম্বে এখানে সাহায্য পাঠানোর ব্যবস্থা করেন। ওখান থেকে একটি চিঠি আমি পেয়েছি তাতে লেখা হয়েছে যে বাঁকুড়া জেলায় বিভিন্ন থানায় এবং বিশেষ করে ওন্দা থানায় খরা হওয়ায় শস্যহানি ঘটেছে এবং চতুর্দিকে হাহাকার এবং খাদ্যের এবং জলের অভাব হয়েছে। এখানে রবিশস্য একেবারে নষ্ট হয়ে গিয়েছে। আমি অনুরোধ করব যে অবিলম্বে ত্রাণ মন্ত্রী যেন রিলিফের ব্যবস্থা করেন। এবং রিলিফ যদি না দেওয়া হয় তাহলে লোকে না খেয়ে মারা যাবে। আমি আবার বিশেষ করে অনুরোধ করব যে তিনি যেন অবিলম্বে রিলিফ দিয়ে ঐ সমস্ত দুস্থ ব্যক্তিদের বাঁচান।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্র ঃ** মাননীয় সভাপাল মহাশয়, একটি গুরুতর বিষয় সম্পর্কে আমি এখানে দৃষ্টি আকর্ষণ করতে চেয়েছিলাম কিন্তু একটু আগেই সে বিষয় এখানে উল্লেখ করা হয়েছে। গান্ধীজীর বিরুদ্ধে যে অপপ্রচার হচ্ছে সেটা বন্ধ করার জন্য মন্ত্রীমহাশয় কি করবেন তাই জানতে চাই। এবং এখানে চিঠি আমি পড়ে দিচ্ছি—মহাশয়, সত্যম্বর অপেরা অভিনীত উৎপল দত্ত রচিত 'জালিয়ানওয়ালাবাগ' নাটকে ইতিহাসকে বিকৃত করে মহাত্মা গান্ধী এবং গান্ধীবাদীদের ভূমিকাকে অংকিত করা হয়েছে ব্রিটিশ সাম্রাজ্যবাদের দালাল হিসাবে, স্বাধীনতা সংগ্রামের শত্রুরূপে এবং তৎকালীন পুলিশের গোপন সংবাদদাতারূপে। এমন কি বলা হয়েছে, 'জালিয়ানওয়ালাবাগের দেড় হাজার মানুষেয় হত্যার জন্য গান্ধী ও গান্ধীবাদীরা দায়ী'। এই যে সমস্ত অপপ্রচার চলছে তাতে আমি আমার ব্যক্তিগত মত না বলে শুধু বিধানসভার অভিমত আমি এখানে উল্লেখ করতে চাই। ১১ই সেপ্টেম্বর গান্ধী জন্মশতবার্ষিকী উপলক্ষে আমরা সর্ববাদীসম্মতক্রমে যে প্রস্তাব এখানে গ্রহণ করেছি সেটাই আমি এখানে পড়ে দিচ্ছি। "পশ্চিমবঙ্গ বিধানসভা মহাত্মা গান্ধী জন্মশতবার্ষিকী উপলক্ষে ভারতের জাতীয় জীবনে তাঁর অসামান্য অবদানের কথা কৃতজ্ঞচিত্তে স্মরণ করছে। এই সভা মনে করে যে, সাম্রাজ্যবাদী শাসনের বিরুদ্ধে ভারতবাসীর বিক্ষোভকে গণ-আন্দোলনের পথে পরিচালিত করা সম্পর্কে তাঁর অসামান্য ভূমিকা সাম্প্রদায়িক প্রতিক্রিয়া বিরোধী সংগ্রামে তার জীবনাহুতি, তাঁর সহজ সরল অনাড়ম্বর জীবন পদ্ধতি, তাঁর উদার মানবিকতাবোধ এবং অভয় ও সাহসিকতার বাণী, নৈতিকতার ভিত্তিতে সমাজ পুনর্গঠনে তাঁর আজীবন প্রচেষ্টা সমগ্র বিশ্বের সকল মানুষকে চিরদিন অনুপ্রাণিত করবে।"

এটা আমাদের সকলের বক্তব্য। মাননীয় মুখ্যমন্ত্রীকে এবং আমাদের সমস্ত মন্ত্রীমণ্ডলীকে

অনুরোধ করছি অবিলম্বে যেন এই সম্বন্ধে তদন্ত করানোর ব্যবস্থা করানো হয় এবং উৎপল দত্ত রচিত 'জালিয়ানওয়ালাবাগ' নাটকটিকে বাজেয়াপ্ত করার ব্যবস্থা অবলম্বন করা হয়। এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-20—2-30 p.m.]

**Shri Nepal Chandra Roy :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলাদেশ কিরকম শান্তিতে আছে দেখুন। আমি কতকগুলি টেলিগ্রাম বিভিন্ন এলাকা থেকে পেয়েছি—সেগুলি একে একে পড়ে দিচ্ছি। আমরা যখনই কোন ঘটনার কথা এখানে mention করি, উপমুখ্যমন্ত্রী তার উত্তরে সোজাসুজি বলে দেন ওসব কিছুই ঘটেনি। আমাদের বিরোধী দলের নেতা শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায়ের কাছে তিনটা টেলিগ্রাম এসেছে। সেগুলি এখানে পড়ছি। ডায়মণ্ড হারবার থেকে একজন মহিলা এই টেলিগ্রামটা পাঠিয়েছেন—

......Forcible encroachment on land on 22nd February by CPM at Diamod Harbour Namita Ghosh owner assaulted severely injured. Condition dying in Bangur. Miss Momota Ghosh, Raynagar, Diamond Harbour. দ্বিতীয় টেলিগ্রামটা নদীয়া জেলার বেথুয়াডহরি থেকে আমাদের একজন M.L.A পাঠিয়েছেন। .. . Bethuadahri, Mango, and Jackfruit garden of Shrimati Sarala Bala Dey number one hundred Gachha Mouza, total area 42 acres acquired illegally by CPM partly leaders. Necessary precautions may kindly be taken. Nilkamal Sarkar, MLA. এখুনি শুনলাম সরকার পক্ষের একজন সদস্য বললেন—মুর্শিদাবাদ জেলায় কিছু হয়নি। মুর্শিদাবাদের জলঙ্গী থেকে ২৫ তারিখে একটা টেলিগ্রাম এসেছে। এখানে তিনি বলেছেন—Set fire on jute loaded two trucks, burnt to ashes on 22nd near Bhadruaipara and 4 Muslim houses of Sagarpara and Muslim Shoe Shop looted away on 23rd instant. People panicky. Tension prevails at Jalangi, Domkol and all over the Murshidabad district. Move Assembly and Ministers concerned. Abdul Bari Biswas.

আবদুল বারি বিশ্বাস, একজন ex-M.L A.। স্যার, এইরকম টেলিগ্রাম আমরা হামেশাই পাচ্ছি। একটু আগে শৈলেন অধিকারী মহাশয় ষ্টেট্‌সম্যান থেকে একটা ঘটনার উল্লেখ করলেন। আমিও সেটা পড়েছি। এই যদি কলকাতা শহরের অবস্থা হয়। .....

**Mr. Speaker :** ওসব লেক্‌চার কিছু হবে না, আপনি শুধু mention করুন।

**Shri Nepal Chandra Roy :** আমি বলতে উঠলেই আপনি অত উত্তেজিত হয়ে যান কেন? এভাবে কেন আপনি আমাদের Shut out করবার চেষ্টা করেন? এটা তো কারো জমিদারী নয়। আমরা জনগণের ভোটে এখানে এসেছি, কারো দয়ায় এখানে আসিনি। আপনি আমাদের প্রত্যেক সময় শাসন করবার চেষ্টা করেন কেন?

**Mr. Speaker :** দেখুন নেপালবাবু, এটা আপনার পাড়া নয়। অত ভয় দেখাবেন না। আশ্চর্য্য ব্যাপার। If you want to raise these points I will ask you to give proper notice. But if you go on in this manner and cast reflection on the Chair I will have to take action against you

নেপালবাবু আপনি বারবার reflection করছেন। আমি তো কেবল মেনসন করতে বলেছি।

**শ্রীযতীন চক্রবর্তী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার একটা আবেদন আছে, সেটা হচ্ছে এই যে এখানে বিরোধিপক্ষকে যতখানি সুযোগ সুবিধা দেওয়া দরকার আপনি তা সব সময়েই দেন কিন্তু তা সত্বেও আজকে এখানে মাননীয় সদস্য শ্রীনেপালচন্দ্র রায় মহাশয় যে ভাষা প্রয়োগ করলেন--তিনি বল্লেন এটা আপনার জমিদারী নয়, এটা খুবই আপত্তিজনক।

**শ্রীনেপালচন্দ্র রায়** : হ্যাঁ, আমি বলেছি তো।

**শ্রীযতীন চক্রবর্তী** : সেইজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে এটা মুভ করছি—I move a motion that this Member be expelled from the House.

( তুমুল হট্টগোল )

**Mr. Speaker** : Please don't get excited. The honourable Member of this House belongs to the Opposition. I am not going to repeat what he said. I hope he will not do it again. I wanted you to file your telegram and only to mention the facts because, as you know, the Committee decided that I should only allow six members to mention cases. It is the infalliable right and privilege of the Members to mention them but in spite of that I have been allowing 10, 11 or 12 mention cases. I am doing it almost everyday.

**Dr. Nalinaksha Sanyal** : You are also allowing speechs.

**Mr. Speaker** : I can stop everybody. But, as you know, when Members stand up they usually do not like to stop. That is my difficulty.

**শ্রীসাধন গুপ্ত** : মিঃ স্পীকার স্যার, আমার বক্তব্য হচ্ছে এখানে দেখছি রোজই প্রায় কিছু টেলিগ্রামের কথা বলে অনেকখানি টাইম নেয়া হয়। এখন সেই টেলিগ্রামগুলির অথেনটিসিটি কি আছে? সেগুলি ওঁরাও কখনও আনবার চেষ্টা করেননি, সেটা আমরাও জানতে পারিনা। এখন ধরুন লোক যোগার করার কিছু অসুবিধা নেই, টেলিগ্রাম করে দিলেই হল। আমি একাই পাঁচটা নামে টেলিগ্রাম করতে পারি—তাহলে সেটা কি অথেনটিক হবে? এখানে একটা ঘটনা হয়েছে আপনাকে বলছি—আমাদের পার্টির একজন এম. এল. এ. ছিলেন, এবার ইলেকটেড হননি, উনি বল্লেন আবদুল বারি বিশ্বাস, তাঁর নামে একটা টেলিগ্রাম পেয়েছেন মুর্শিদাবাদে কি হয়েছে সে সম্বন্ধে। এখন এটা একেবারে জাল, কারণ আমাদের পার্টির লোক ঐভাবে ওঁকে টেলিগ্রাম করতে পারেন না।

**শ্রীনেপালচন্দ্র রায়** : উনি আমাদের এক্স-এম. এল. এ. ছিলেন, আপনাদের নয়।

( তুমুল হট্টগোল )

[2-30—2-40 p.m.]

**শ্রীযতীন চক্রবর্তী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে আপনার কাছে। আপনি রুল ৩৫১টা একটু দেখুন। রুল ৩৫১ অনুসারে সাধারণত: পয়েন্ট অব অর্ডার ছাড়া কোন গুরুত্বপূর্ণ ঘটনা এখানে যদি হয়ে থাকে—এই রকম ঘটনায় আর সময় নেই তখন আপনি উত্থাপন করবার অনুমতি দেন এবং এটা আমরা বিজনেস এ্যাডভাইসারি কমিটি থেকে সিদ্ধান্ত করেছি, রুলস অব কমিটি থেকে সিদ্ধান্ত করেছি যে ৬ জন করে আমাদের সদস্যরা এটা উত্থাপন করবেন আপনার অনুমতি নিয়ে। এটা আমরা ঠিক করেছিলাম যে এইরকম বিশৃঙ্খলা যেন কোন সময় না হয়। কি ব্যাপারে তাঁরা উল্লেখ করতে চান সে সম্পর্কে আপনার কাছে আগে জানাবেন এবং

এটা এই হাউসে ঠিক হয়েছিল যে, যে বিষয়ে উল্লেখ করা হবে যদি লিখিত একটা কিছু থাকে তাহলে সেটা আপনার মাধ্যমে আমার কাছে দিলে, সংশ্লিষ্ট মন্ত্রির কাছ থেকে যদি কোন উত্তর চান, ওঁরা যদি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চান, সেটা আমি পৌছে দেব। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে এই, যে নিয়ম আমরা নিজেরা তৈরী করি যে নিয়ম এই হাউসে তৈরী হয়, যে নিয়মে সব দলের প্রতিনিধিরা একসঙ্গে বসে সিদ্ধান্ত গ্রহণ করেন বা নিয়ম করেন সেগুলি যদি এই হাউসে প্রত্যেকদিন এইভাবে ভাঙ্গা হয়, না মানা হয় তাহলে কি করে কাজ চলবে? আজকে এখানে এতগুলি উল্লেখ করা হল—প্রথম নম্বর হচ্ছে ৬ জনের বেশী হল কেন? দ্বিতীয় নম্বর হচ্ছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে সমস্ত উল্লেখ করা হল সে সম্পর্কে কোন মন্ত্রীর কাছে গিয়ে জানাবেন কিনা আমরা কিছুই জানি না। আপনি আমার উপর সে দায়িত্ব দিয়েছেন যে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে গিয়ে আমি পৌছে দেব। সুতরাং আপনার কাছে আমি পয়েন্ট অব অর্ডার তুলে এই অনুরোধ করছি আপনি যে নিয়ম করেছেন, যে নিয়ম আমরা সকলে মিলে মেনে নিয়েছি সে নিয়ম যাতে ভবিষ্যতে আর লঙ্ঘিত না হয় সেটা আপনি দেখুন।

**শ্রীবিজয় সিং নাহার:** স্পীকার মহাশয়, আমার একটি পয়েন্ট অব অর্ডার আছে। মাননীয় পরিষদীয় মন্ত্রী তিনি পয়েন্ট অব অর্ডারে বলতে উঠলেন। আমি লক্ষ্য করছিলাম যে তিনি পয়েন্ট অব অর্ডার সম্বন্ধে কিছু বলেননি। তিনি আপনার দোষ দেখিয়েছেন যে নিয়ম পালিত হয়নি। নিয়ম যদি পালন করাতে হয় স্পীকার মহোদয় তা জানেন যে কোন্ নিয়ম কিভাবে পালন করাতে হবে। তাঁর কাছে গিয়ে যাঁরা বলেন তিনি জেনেশুনেই তা এ্যালাও করেন, পারমিসান দেন। আপনি কি বলতে চান উনি না জেনেশুনে পারমিসন দিয়েছেন? তার মানে এটা হচ্ছে এ্যাসপারসান অন দি স্পীকার।

**শ্রীযতীন চক্রবর্তী:** অনুমতি নিচ্ছেন এক কথা বলে আর হাউসে এসে অন্য কথা বলছেন।

**শ্রীনেপালচন্দ্র রায়:** আই এ্যাম অন এ পয়েন্ট অব অর্ডার। স্পীকার মহাশয়, আমার কথা হচ্ছে এই যতীনবাবু পয়েন্ট অব অর্ডার তুলে বললেন ৬ জন করে বক্তা প্রতিদিন বলবেন ইমার্জেন্সী কার্য্যে। এখন সে সম্বন্ধে আমার যতটুকু স্মরণ আছে তাতে বলতে পারি আপনার সেক্রেটারীর সামনে যে আমার ৬ষ্ঠ পাবলেসে নাম ছিল, ফিফ্‌তের পরেই। আমি জানি না উনি যদি ভুল করে থাকেন—আমার ভুল নেই। যদি এই রকম রিজিড রুলস করা হয়, আপনার যদি কোন ডিসক্রিসনারি পাওয়ারস না থাকে—এমন ঘটনা কলকাতা সহরে দৈনিক ঘটছে যেগুলি মেনসান করা এই হাউসে দরকার। আপনি যদি রিজিড রুলস করেন ৬ জন করে মেনসান করবে তাহলে সত্যিই আমাদের অসুবিধা হবে। কারণ, আমরা দেখেছি যে কালকে হঠাৎ সেন্ট্রাল এভিনিউয়ের মত ইমপর্ট্যাণ্ট রাস্তা বন্ধ হয়ে গেল তার ফলে লোক চলাচল করতে পারল না, গাড়ী আসতে পারল না। সেই জন্য আমি আপনার কাছে নিবেদন করবো যে আপনি রিজিড রুলস করবেন না, তাতে আমাদের অসুবিধা হবে।

**মিঃ স্পীকার:** রুলস এত বেশী এনলার্জড আমার দায়িত্বে আমি করেছি বলে আজকে এই দুর্ঘটনা হচ্ছে। রুলস রিজিডের কথা আমাকে বলবেন না। ৬টা হয়েছে সেখানে সবাই ছিল। কিন্তু আমি দেখলাম যে আমাদের মাননীয় সভ্যরা তাড়াতাড়ি করে এই সব মেনসান করতে চান সেই জন্য ১০/১২ ১৪টা পর্যন্ত হয়ে গেছে। ওসব রিজিডিটির কথা আমাকে বলবেন না। কিন্তু এখন আমি দেখছি যে এতগুলি থাকলে বাজেটের সময় অন্য লোকের লেকচারের অনেক বেশী সময় কম হয়ে যায়। এতেই তো কালকে ৭॥/৮টা হয়ে গেছে, এই সব দেরীর জন্য কালকে ক্যাবিনেট মিটিংও হয়নি। আমি আপনাদেরও দেখছি, ওদেরও দেখছি, আমি কোন দিকে নেই, কতবার বলব আপনাকে।

## Laying of Regulations

Amendment to the West Bengal Public Service Commission (Consultation by Governor) Regulations, 1955.

**Shri Ajoy Kumar Mukhopadhyay** : Sir, in accordance with the provision contained in clause 5 of Article 320 of the Constitution of India, I beg to lay an amendment to the West Bengal Public Service Commission (Consultation by Governor) Regulations, 1955.

## Laying of Report

Annual Report on the Working and Affairs of the Durgapur Chemicals Limited for the year 1968-69.

**Shri Jatin Chakravorty :** Sir, with your permission, I beg to lay the Sixth Annual Report on the Working and Affairs of the Durgapur Chamicals Limited for the year 1968-69.

## Voting on Demands for Grants

Demand for Grant No. 38
Major Head : 64—Famine Relief

**Shri Abdur Rezzaque Khan** : Sir, on the recommendations of the Governor, I beg to move that a sum of Rs. 3,50,12,000 be granted for expenditure under the Grant No. 38, Mojor Head, "64 - Famine Relief" during the year 1970-71.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামী আর্থিক বৎসরের জন্য ত্রাণখাতে ব্যয় বরাদ্দের মঞ্জুরি চাইবার পূর্বে আমি বর্তমান বৎসরে ত্রাণকার্য্য সম্বন্ধে কিছু বলতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ বছরে চাষের মরশুমের প্রারম্ভে প্রয়োজনীয় বৃষ্টিপাত না হওয়ায় চাষের কাজ ব্যাহত হয়, বিলম্বিত হয়। ফলে চাষের কাজের অভাবে ক্ষেতমজুরগণ দুর্দ্দশাগ্রস্ত হয়ে পড়েন। তাঁদের দুর্দ্দশামোচনকল্পে সরকারকে বৎসরের সূচনাতেই ব্যাপকভাবে টেষ্টরিলিফের কাজ চালু করতে হয়। দুর্দ্দশাগ্রস্ত কৃষকগণকে প্রয়োজনীয় কৃষি ঋণ বিলি করা হয়। উপরন্তু খয়রাতি সাহায্যও প্রয়োজনমত দুঃস্থদের মধ্যে বিলি করা হয়। তাছাড়া আমন চাষ মরশুমের শেষ পর্য্যায়ে প্রয়োজনীয় বৃষ্টিপাত না হওয়ায় বাঁকুড়া, পুরুলিয়া, ২৪-পরগণা ও বর্দ্ধমান জেলার অংশবিশেষে খরার দরুন আশানুরূপ আমন ধানের ফলন হয়নি। ফলে ভুমিহীন কৃষকদের মধ্যে দুর্দ্দশা ও বেকারীর সৃষ্টি হয়। সেইজন্য ঐ সকল জেলায় আমন ধান কাটার সঙ্গে সঙ্গে টেষ্ট রিলিফের কাজ চালু করতে হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, জুলাই মাসে বর্ষার প্রারম্ভেই জলপাইগুড়ি ও কোচবিহার জেলা দুইটি বন্যা কবলিত হওয়ায় ক্ষতিগ্রস্ত হয়। এরপরেই আগষ্টমাসে মালদহ ও মুর্শিদাবাদ জেলা দুটিতে প্রবল বন্যা ও ভাঙ্গনের তাণ্ডব সুরু হয়। সঙ্গে সঙ্গেই হাওড়া, বাঁকুড়া ও পুরুলিয়া জিলাগুলি বাদে অন্য সব জেলাগুলিতেও অল্পবিস্তর বন্যা দেখা দেয়। তবে বন্যার ব্যাপকতা ও ক্ষয়ক্ষতির পরিমাণ মালদহ ও মুর্শিদাবাদ জেলা দুইটিতেই সবচেয়ে বেশী। বিভিন্ন জেলায় বন্যার ফলে প্রায় ১৮০০ বর্গমাইল এলাকা ও ১১ লক্ষ ব্যক্তি ক্ষতিগ্রস্ত হন। ৮০ হাজারের অধিক ঘরবাড়ি যার আনুমানিক মূল্য প্রায় সাড়ে তিন কোটি টাকা, আংশিক বা সম্পূর্ণভাবে বিনষ্ট হয়। দুর্ভাগ্যবশতঃ ২৮ জনের জীবনহানি ঘটে ও ৮২টি গবাদি পশু বিনষ্ট হয়। প্রায় ৪ লক্ষ একর জমির ফসল সম্পূর্ণ নষ্ট বা ক্ষতিগ্রস্ত হয় এবং ঐ বিনষ্ট শস্যের মূল্য প্রায় ৮ কোটি টাকা। বন্যাজনিত ক্ষয়ক্ষতি ছাড়াও মেদিনীপুর জেলার অংশ

বিশেষে ও মালদহ ও পশ্চিমদিনাজপুর জেলা দুইটির কয়েকটি থানা এলাকা প্রবল ঘূর্ণিবাত্যার ফলে ক্ষতিগ্রস্ত হয়।

[2-40—2-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন্যার অব্যবহিত পরেই ত্রাণ ও উদ্ধারের কাজ পূর্ণ উদ্যমে সুরু করা হয়। বন্যার ব্যাপকতা হেতু মালদহ ও মুর্শিদাবাদ জেলায় ত্রাণ ও উদ্ধারের কার্য্যে সেনাবাহিনী ও অসামরিক প্রতিরক্ষা বাহিনীর সাহায্য গ্রহণ করা হয়। প্লাবিত অঞ্চল থেকে বন্যাকবলিত ব্যক্তিদের উদ্ধারের পর সাময়িকভাবে আশ্রয়দান, ঔষধ, দুধ, খাদ্য ও বস্ত্রাদি বিতরণ করা হয়। বন্যাপ্লাবিত এলাকাগুলি জলমুক্ত হইবার পর ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের পুনর্বাসনকল্পে গৃহনির্মাণ অনুদান ও ঋণ, খয়রাতি সাহায্য বিতরণ ও টেষ্ট রিলিফের মাধ্যমে কর্মসংস্থানের ব্যবস্থা গ্রহণ ও কৃষিঋণ বিতরণের ব্যবস্থা করা হয়। নিজ নিজ শিল্পে পুনর্বাসনের জন্য ক্ষতিগ্রস্ত কারিগরদের প্রয়োজনীয় অনুদান দেওয়া হয়।

এ বছরের বন্যাত্রাণ ও পুনর্বাসনকল্পে কেন্দ্রীয় সাহায্য নিরূপণের জন্য ভারত সরকার মোট ৪ কোটি ৭৬ লক্ষ টাকা খরচের সীমা নির্দিষ্ট করে দিয়েছেন। কেন্দ্রীয় সাহায্য বিষয়ে নির্দ্ধারিত নীতি অনুযায়ী সাহায্য পাওয়া সাপেক্ষে রাজ্যসরকার ইতঃমধ্যে ১ কোটি টাকা ঋণ হিসাবে পেয়েছেন। এ ছাড়াও উত্তরবঙ্গে ১৯৬৮ সালের অক্টোবর মাসের বিধ্বংসী প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ ও পুনর্বাসনের কাজ এ বৎসর চালু রাখার জন্য ভারত সরকার ৫ কোটি ৩৯ লক্ষ টাকা খরচের সীমা নির্দিষ্ট করে দিয়েছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান বৎসরে ত্রাণকার্য্যে অনুদানবাবদ মোট ৫ কোটি ১৪ লক্ষ ৮৯ হাজার ৫০০ টাকা ও ঋণবাবদ মোট ১ কোটি ৪৮ লক্ষ ২৩ হাজার ২০০ টাকা এ পর্য্যন্ত জেলাশাসকদের বরাদ্দ করা হয়েছে। খয়রাতি সাহায্য, টেষ্ট রিলিফ, গৃহনির্মাণ অনুদান ও কৃষিঋণ বাবদ এ পর্য্যন্ত যে নগদ টাকা বরাদ্দ করা হয়েছে তার হিসাব হলো :—

(১) খয়রাতি সাহায্য বাবদ— ১,৫৫,০৯,৪২০ টাকা।

(২) টেষ্টরিলিফ বাবদ— ১,৯৭,৭৮,৮৯০ টাকা।

(৩) গৃহনির্মাণ অনুদান বাবদ— ৬৩,৮১,০০০ টাকা।

(৪) কৃষিঋণ বাবদ— ১,৩০,৯০,২০০ টাকা।

১লা এপ্রিল, ১৯৬৯ থেকে ৩১ শে ডিসেম্বর, ১৯৬৯ পর্য্যন্ত বিভিন্ন জেলায় নগদে ও খাদ্যশস্যে ২ কোটি ১২ লক্ষ ৭৩ হাজারেরও বেশী টাকার খয়রাতি সাহায্য ১ কোটি ১৪ লক্ষ ৫৭ হাজারের বেশী ইউনিটকে দেওয়া হয়েছে। ঠিক ঐ সময়ে বিভিন্ন জেলায় নগদে ও খাদ্যশস্যে মজুরি বাবদ টেষ্ট রিলিফের কাজে ২ কোটি ২২ লক্ষ ১৩ হাজার টাকা খরচ হয়েছে এবং ঐ কাজের মাধ্যমে ১ কোটি ৪৭ লক্ষ ৬৩ হাজার শ্রমদিবস সৃষ্টি করা হয়েছে। পুরাতন রাস্তা মেরামত, নূতন রাস্তা তৈয়ারী, খাল ও পুষ্করিণীর সংস্কার, বাঁধ পুনর্নির্মাণ ও মেরামত ইত্যাদি কাজগুলি মোটামুটিভাবে টেষ্টরিলিফের মাধ্যমে করা হয়। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে বিগত বৎসরে মেদিনীপুর ও হুগলী জেলায় বন্যায় ক্ষতিগ্রস্ত অনেক বাঁধের সংস্কার ও পুনর্নির্মাণ, সেচ ও জলপথ বিভাগের সহায়তায় টেষ্ট রিলিফের মাধ্যমে বর্তমান বৎসরে করা হয়েছে। টেষ্ট রিলিফ প্রকল্পগুলি রচনাকালে উক্ত কাজগুলি যাতে উন্নয়নমূলক ও উৎপাদন ভিত্তিক হয় সে বিষয়ে সবিশেষ নজর রাখা হয়।

এই প্রসঙ্গে "কেয়ার" (C.A.R.E.) সংস্থার ভূমিকা সম্বন্ধে আমি কিছু বলতে চাই। এই

সংস্থার সঙ্গে রাজ্য সরকারের চুক্তি অনুযায়ী টেষ্ট রিলিফের কাজে প্রতি শ্রমদিবসের জন্য মজুরির অর্দ্ধাংশ এই সংস্থা দিয়ে থাকেন এবং অপরাংশ রাজ্য সরকার বহন করেন। এই চুক্তির সুবিধা হলো—যে টাকা সরকারি খাত থেকে খরচ করা হয় তাতে এই সংস্থার সহযোগিতায় দ্বিগুণ পরিমাণ কাজ পাওয়া যায়। এ ছাড়াও এই সংস্থা "School Feeding" প্রকল্পেও সাহায্য করে থাকেন। এই প্রকল্প অনুযায়ী অল্পবয়স্ক শিক্ষারত শিশু ও গর্ভবতী স্ত্রীলোক ও প্রসুতিদের বিনামূল্যে C.S.M. (Corn, Soyabin and Milk) নামে এক পুষ্টিকর খাদ্য মধ্যাহ্নে বিতরণ করা হয়। বর্তমানে এই প্রকল্পে দৈনিক ১০ লক্ষ শিশু ও প্রসুতি এই খাদ্য পেয়ে থাকেন।

এইসব কার্য্যাবলীর জন্য ১৯৬৯-৭০ সালের মূল বাজেটে যে টাকা বরাদ্দ ছিল ঐ টাকায় ব্যয় সংকুলান সম্ভব না হওয়ায় উক্ত বৎসরের সংশোধিত বাজেটে অতিরিক্ত টাকা বরাদ্দ করতে হয়েছে। ১৯৬৯-৭০ সালের মূল বাজেটে ৫ কোটি ৭৬ লক্ষ ১১ হাজার টাকা বরাদ্দ ছিল। সংশোধিত বাজেটে ওটা ৮ কোটি ৫২ লক্ষ ৬৬ হাজার টাকায় দাঁড়িয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবার আমি আগামী বৎসরের বাজেট সম্বন্ধে কিছু বক্তব্য রাখতে চাই। আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্য মহোদয়গণকে জানাতে চাই যে তাঁরা নিশ্চয়ই লক্ষ্য করে থাকবেন যে আগামী বৎসরের বাজেটে ত্রাণ খাতে অনেক কম টাকা বরাদ্দ করা হয়েছে। আপনারা মাননীয় মুখ্যমন্ত্রীর বাজেট বক্তৃতায় শুনেছেন যে আগামী বৎসরকে স্বাভাবিক বৎসর হিসাবে গণ্য করে অর্থাৎ ঐ বৎসরে বিশেষ কোনো প্রাকৃতিক বিপর্য্যয় ঘটবে না এই আশায় ত্রাণ খাতের বাজেট বরাদ্দ বহুলাংশে হ্রাস করা হয়েছে। তবে আমি আশ্বাস দিতে পারি যদি সরকারের আশানুযায়ী আগামী বৎসর অতিক্রান্ত না হয় এবং প্রকৃতই কোনো প্রাকৃতিক বিপর্য্যয় ঘটে তবে যুক্তফ্রণ্ট সরকার নিশ্চয়ই তার কর্তব্য ও দায়িত্বপালনে দ্বিধা করবেন না; এবং জনসাধারণের দুর্দ্দশা মোচনে সর্ব্বপ্রকার ব্যবস্থা গ্রহণ করবেন। সুতরাং বাজেটে যা বরাদ্দ করা হয়েছে তা যদি আপনারা মঞ্জুর করেন তা হলে ত্রাণ কার্য্যের ব্যয় আপাততঃ ঐ বরাদ্দের মধ্যেই সীমিত রাখতে হবে। তবে যুক্তফ্রণ্ট সরকারের ক্রমবর্দ্ধমান দায়িত্ব সুষ্ঠুভাবে পালনের জন্য এই খাতে আরো বেশী টাকা বরাদ্দের প্রয়োজন হতে পারে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বক্তৃতা শেষ করার আগে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যমহোদয়গণকে খয়রাতি সাহায্য বিতরণে সরকারি নীতিসম্পর্কে কিছু বলতে চাই। বর্তমানে এই সাহায্য "64-Famine Relief" ও "71-Miscellaneous" এই দুইটি খাত থেকে দেওয়া হয়। প্রাকৃতিক বিপর্য্যয়ে ক্ষতিগ্রস্ত দুঃস্থ ব্যক্তিদের সাময়িকভাবে এই সাহায্য "64-Famine Relief" খাত থেকে দেওয়া হয়ে থাকে। এই সাহায্য বিতরণে কোনো সীমা নির্দিষ্ট নাই। প্রয়োজনমত এই সাহায্য ঐরূপ সমস্ত দুঃস্থ ব্যক্তিদের দেওয়া হয় এবং ভবিষ্যতেও দেওয়া হবে। অন্ধ, খঞ্জ, বিকলাংগ ও শারিরীক পংগুতা হেতু অসমর্থ দুঃস্থ ব্যক্তিদের খয়রাতি সাহায্য বৎসরের প্রায় সব সময়ই "71-Miscellaneous" খাত থেকে দেওয়া হয়ে থাকে। বর্তমানে প্রকৃত জনসংখ্যার হাজার প্রতি দুইজন দুঃস্থ ব্যক্তিকে এই সাহায্য দেওয়া হয়। কিন্তু স্থানীয় খাদ্য ও ত্রাণ কমিটিগুলির সুপারিশক্রমে অধিকাংশ জেলাশাসকগণই জনসংখ্যার শতকরা ৫ থেকে ১৫ জন পর্য্যন্ত দুঃস্থ ব্যক্তিদের এই সাহায্য দেবার প্রস্তাব পাঠাচ্ছেন। মাননীয় সদস্যগণ নিশ্চয়ই উপলব্ধি করবেন যে সরকারের বর্তমান আর্থিক সামর্থ্যে এই বিরাট সংখ্যক দুঃস্থ ব্যক্তিদের অনুরূপ সাহায্য বিতরণ করা মোটেই সম্ভব নয়। তবে সমস্ত বিষয় উপলব্ধি ও বিবেচনা করে আমি এই আশ্বাস দিতে পারি যে, আগামী বৎসরে যাতে হাজার প্রতি তিনজন দুঃস্থ ব্যক্তি এই সাহায্য পান সে বিষয়ে আমি যথাসাধ্য চেষ্টা করবো এবং আরো অধিকসংখ্যক কর্মক্ষম দুঃস্থব্যক্তিদের টেষ্ট রিলিফের মাধ্যমে কর্মসংস্থানের সুযোগ দিয়ে

তাঁদের দুর্দ্দশালাঘবে সচেষ্ট হবো। এই কথা বলেই আমি এই বাজেট পাশ করবার জন্ম অনুরোধ করছি।

[2-50—3-00 p.m.]

**Mr. Speaker** : All the cut motions are in order and are taken as moved.

**Dr. Nalinaksha Sanyal** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Sachindra Mohan Nandy** : That the amount of the demand be reduced to Re. 1

**Shri Subodh Chandra Maiti** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Dr. Zainal Abedin** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Gyan Singh Sohanpal** : That the amount of the demand be reduced by Rs. 100.

ডাঃ **নলিনাক্ষ সান্যাল** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের সামনে বাজেটের দফাওয়ারী আলোচনার প্রথম দফা উত্থাপিত করেছেন আমাদের বন্ধু ফ্যামিন রিলিফ মন্ত্রী মহাশয়। আজকে বাংলাদেশের বাজেটের প্রথম পর্যায়ের আলোচনায় এই যে দুর্ভিক্ষের বেদনা কেঁদে উঠেছে, এটা কিসের সূচনা তা আমি জানিনা। আমি স্তম্ভিত হচ্ছি যে, যে খাতে বছর বছর অন্ততঃ এই সাড়ে তিন কোটির ডবলের কম কোনবারে হয়নি, সেই খাতে আজ অর্ধেক বরাদ্দ নিয়ে মানুষকে মিথ্যা বাক্য দেওয়ার জন্ম কেন যে রাজী হলেন অতি ভদ্র ফ্যামিন রিলিফ মন্ত্রী মহাশয়, আমি সেটা বুঝতে পারিনা। তাঁর ক্ষীণ ভাষা যুক্তফ্রণ্ট মন্ত্রী মণ্ডলীর মধ্যে যে কোন প্রভাব করতে পারেনি, এটা দেখে আমি আশ্চর্য হচ্ছি। আপনি দেখুন, গত তিন বছর ধরে যে অংক ধরা হয়েছিল তার অবস্থা কি ছিল, সেটা আমাদের সামনেই রয়েছে। ১৯৬৬-৬৭ সালে এই খাতে খরচ দরকার হয়েছিল ৭ কোটি ৩৪ লক্ষ টাকা, ১৯৬৭-৬৮ সালে ৮ কোটি ৯ লক্ষ-এর মত, ১৯৬৮-৬৯ সালে গতবারে ১৪ কোটি ২২ লক্ষ টাকা, ১৯৬৯-৭০ সালে বর্ত্তমান বছরে যা হয়েছে সেটা হল ৭ কোটি ৭৩ লক্ষ টাকা। এর তুলনায় বর্ত্তমানে যে সাড়ে তিন কোটি ব্যয় বরাদ্দ ধরে আমাদের যে লম্বা ফিরিস্তির বক্তৃতা শোনালেন মন্ত্রী মহাশয়, তাতে বিশেষ হতাশ হয়েছি। অবশ্য তিনি নিজেও যে মনে মনে ভাবছেন না তা নয়। তাই তিনি শেষ দিকে স্তোকবাক্য দিয়েছেন প্রয়োজন হলে আরও টাকা তিনি যোগাড় করবেন। কি করবেন জানিনা। যেমন অন্ম জায়গায় দেখতে পাই, অন্যান্য জায়গায় খরচ নিয়ে বলেন কেন্দ্র-এর উপর আমরা চাপ সৃষ্টি করব, এখানে সেটা করা হয়নি, উহ্য করে গেছেন। এই চাপ সৃষ্টির কথা পরে হয়ত আমাদের সামনে আসবে। তাছাড়া উপায় দেখছিনা। ফ্যামিন রিলিফ গ্রাণ্ট সম্বন্ধে বলতে উঠে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই বাজেটের লাল বইয়ের দিকে। বাজেট লাল, সবদিকে লালে লাল। এই বইয়ের ১৫৭ পাতায় দেখতে পাচ্ছি ভিন্ন ভিন্ন বিষয়ে বিবরণ দেওয়া হয়েছে। যে detailed provision made under different budget heads তা দেখে আমি স্তম্ভিত হচ্ছি যে যেসব জায়গায় ইতিপূর্বে যেমন Public health measures in flood affected areas গত বছর দশ লক্ষ দশ হাজার টাকা প্রোভাইড করা হয়েছিল। এবারে ১০ হাজার টাকা সেখানে রেখেছেন। টোকেন গ্রাণ্ট

হিসাবে এক টাকা দিয়ে রাখলেই হত। হাউস বিল্ডিং গ্রান্টে সাধারণতঃ দেখবেন ফ্যামিন যখন হয় তখন হয় অনাবৃষ্টি না হয় অতিবৃষ্টি, ও বন্যার জন্য এবং প্রাকৃতিক দুর্যোগের ফলে হয়। সাধারণতঃ আমাদের দেশের পল্লীর লোক এবং অনেক সময় সহরবাসী বিশেষ আক্রান্ত হয়ে পড়ে, বিপর্যস্ত হয়ে পড়ে এবং তাদের প্রথম দরকার হয় আশ্রয়। কয়েক বছর আগে আমাদের নদীয়া জেলায় বান হয়ে এমন অবস্থা হয়েছিল যে, নবদ্বীপ শহরে দোতালার উপরে জল চলে গিয়েছিল। তাছাড়া গত বছর জলপাইগুড়ি শহর যে একেবারে বিধ্বস্ত হয়েছিল সেটা আপনারা শুনেছেন। হাউস বিল্ডিং গ্রান্ট ১৯৬৯-৭০ সালের রিভাইজড্ বাজেটে চাওয়া হয়েছিল ৬৫ লক্ষ টাকা, অথচ তার তুলনায় এবারে রাখা হয়েছে মাত্র ২॥ লক্ষ টাকা। এটা একটা প্রহসন ছাড়া আর কিছু নয়। এই হাউস বিল্ডিং গ্রান্ট ছাড়া মানুষের ক্লোদিং এ্যাণ্ড ব্লাঙ্কেটের প্রয়োজন আছে। মানুষ যখন সবরাচর সর্বস্ব হারিয়ে ফেলে, সব ফেলে দিয়ে পালিয়ে এসে অন্য জায়গায় আশ্রয় নেয় তখন তার বাসস্থানের সঙ্গে সঙ্গে বস্ত্রের দরকার হয়। সেই রিলিফের জন্য অর্থাৎ ক্লোদিং এ্যাণ্ড ব্লাঙ্কেটের জন্য ১৪ লক্ষ টাকা গত বছর দেওয়া হয়েছিল, অথচ সেখানে এবারে মাত্র ১॥ লক্ষ টাকা রাখা হয়েছে। ক্যাশ এ্যাণ্ড ডোলস্-এ গ্রাটুইটাস্ রিলিফ দেবার জন্য প্রয়োজন হয়েছিল ১ কোটি ২০ লক্ষ টাকার, সেখানে এবারে মাত্র রাখা হয়েছে ৩০ হাজার টাকা টেস্ট রিলিফের কাজের জন্য যে ২২৷৷ কোটি টাকার প্রয়োজন হয়েছিল এই কয়েকমাস আগে এবার সেখানে মাত্র ১ কোটি ৩০ লক্ষ টাকা, ধরা হয়েছে। এরকম আর কত বলব। এছাড়া অনেক আইটেম রয়েছে যেখানে একেবারে কিছু ধরা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন্ততঃ টোকেন গ্রান্ট হিসেবে যদি মন্ত্রীমহাশয় ১/৫/১০ টাকা রাখতেন তাহলেও বুঝতাম এটা তাঁর নজরে আছে, প্রয়োজন হলে খরচ করতে পারবেন। কিন্তু যেখানে একেবারে শূন্য রেখেছেন সেখানে প্রয়োজন হলে আবার সাপ্লিমেণ্টারী বাজেট না করা পর্যন্ত যে ১ পয়সাও দিতে পারবেন না সেই অবস্থার দিকে আমি দৃষ্টি আকর্ষণ করছি। একজামিনেশন ফি ফ্লাড এ্যাফেকটেড ছেলেমেয়েদের জন্য ছিল ৪ লক্ষ ৪১ হাজার টাকা, কিন্তু এবারে কিছুই নেই। তারপর এডুকেসনাল গ্রান্ট অর্থাৎ যদি তাদের লোকসান হয়ে থাকে তারজন্য এবং লাইব্রেরীর জন্য ছিল ৩ লক্ষ টাকা, কিন্তু এবারে কিছুই নেই। এডুকেশনাল ইনষ্টিটিউসন মেরামত খরচ বাবদ ১৯৬৯-৭০ সালে টাকা ধরা ছিল, কিন্তু এবারে কিছুই নেই। ফিসারম্যানরা আমাদের সমাজে সবচেয়ে বেশী দুঃস্থ এবং দুর্বল। কাজেই যখন দুর্ভিক্ষ এবং প্রাকৃতিক বিপর্যয় ঘটে তখন তারা বেশী বিধ্বস্ত হয়, সবহারা হয়। তাদের জন্য গতবার ২॥ লক্ষ টাকা ছিল কিন্তু এবারে এক পয়সাও রাখেননি। এইভাবে আমরা দেখতে পাচ্ছি কোথাও কোথাও কিছুই রাখা হয়নি এবং কোথাও কোথাও একেবারে নামমাত্র ব্যবস্থা করা হয়েছে। এই যদি অবস্থা হয় তাহলে মন্ত্রীমহাশয় তাঁর এই বিভাগকে কি করে সেবার কাজে লাগাতে পারবেন সেটা আমি বুঝে উঠতে পারছিনা।

[3-00—3-30 p m.]

এই প্রসঙ্গে টেষ্ট রিলিফ সম্বন্ধে আমি কিছু নিবেদন করতে চাই। বাংলাদেশের বিভিন্ন জায়গায়, এটা সকলেই জানেন যে চাষীদের ১২ মাস হাতে কাজ থাকে না, মাত্র অল্প পরিমাণ জায়গায় যেখানে ডিপ টিউবওয়েল এবং দু তিন বার ফসল ফলানো সম্ভব সেখানে চাষীরা কাজ পায়। মোটামুটি ভাবে শতকরা ৭০ ভাগ অসেচ জমি আছে বাংলাদেশে, সেখানকার যে চাষী, তারা ৫।৬ মাসের বেশী কাজ পায় না, অনেক সময় দেখেছি যে তারা টাকার অভাবে খাদ্যদ্রব্য সস্তা হলেও তারা কিনতে পারে না এবং খাদ্যের অভাবে তাদের ছেলেপুলেদের অধিকাংশ সময় খেতে দিতে পারে না, যার ফলে কষ্ট পায়। আমি যে অঞ্চল থেকে আসি,

সেখানে প্রধানতঃ পাট উৎপন্ন হয়, এবং পাটের কিছু চৈতালী ফসল হয় যদি সুযোগ সুবিধা মত বৃষ্টি পাওয়া যায়, আর আমি দেখেছি আউস ধান আর পাটের সিজ্‌নের পরে তাদের হাতে কাজ থাকে না। অনেক জায়গায় যখন আমন ধান কাটা শেষ হয়ে যায়, নূতন চাষের সময় পর্যান্ত যেমন ফেব্রুয়ারী মার্চের পর থেকে তারা দু তিন মাস বসে থাকে, তাদের হাতে কোন কাজ থাকে না, তার ফলে সেখানে টেষ্ট রিলিফ করতে হয়। বাংলাদেশের বিভিন্ন অংশে, বিভিন্ন পর্য্যায়ের লোকের জন্য সেই টেষ্ট রিলিফ ভিন্ন ভিন্ন সময় দেওয়ার দরকার হয়ে পড়ে। তারা কাজ পেলে সেই কাজ করে আহারের সংস্থান করতে প্রস্তুত আছে, কিন্তু কাজ নেই। এই যে অর্ধ বেকারত্ব তা আমাদের দূর করা সম্ভব একমাত্র টেষ্ট রিলিফের মাধ্যমে। আমি বারে বারে ডিপার্টমেণ্টকে জেলা স্তরে এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করে বলেছি যে তাদের ফর্মূলায় যেভাবে টেষ্ট রিলিফের অনুমোদনের কথা বলা রয়েছে সেই ফর্মূলার মধ্যে পড়ে বর্ষার ঠিক অনতি পরে test relief হওয়া সম্ভব নয়। এখানে মন্ত্রী মহাশয় বললেন যে কোন কোন সাহায্য করার জন্য নতুন টেষ্ট রিলিফের কাজ করানোর কথা চিন্তা করছেন। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে গত দু তিন বছর ধরে সরকারী পর্য্যায়ে প্রতি রাস্তাঘাটে মাটি ফেলা ছাড়াও কিছু কিছু অন্যান্য কার্যসূচী গ্রহণ করার জন্য টেষ্ট রিলিফের প্রয়োজন রয়েছে। যেমন বাংলাদেশে অনেক হাজামজা নদী নালা আছে, টেষ্ট রিলিফের মাধ্যমে সেই কাজগুলো করানো যায় এবং অনেক জায়গায় প্রচুর কচুরী পানা জন্মায়, এমন সব জলা আছে যেখানে কচুরী পানা ভরা রয়েছে, এমনকি নদীতেও কচুরী পানা ভরে রয়েছে। দেখা যায় এই কচুরী পানার ফলে অনেক জমি নষ্ট হয়ে যায়, সেখানে যদি এই সব কচুরী পানা উদ্ধারের ব্যবস্থা করা যায় তাহলে এতে যথেষ্ট উপকার হয় এবং লোকেরাও হাতে কাজ পায়। কাজেই টেষ্ট রিলিফের ম্যানুয়েলের ভিতর নানা কর্মসূচী গ্রহণ করার ব্যবস্থা করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

টেষ্ট রিলিফ ছাড়াও গ্রাটুইটাস রিলিফ সম্পর্কে এই পর্যায়ে কথা রয়েছে। গ্রাটুইটাস রিলিফ এবং বার্ধক্য ভাতা সম্পর্কে অনেক প্রশ্ন হয়েছে, সময় অল্প সেজন্য তা নিয়ে বেশী বলতে চাই না, তবে আমি একটা কথা বলব যে জি, আর, জেলা পর্যায়ে আমরাও নদীয়া জেলা ফুড রিলিফ কমিটি থেকে আবেদন জানিয়েছিলাম যে দু'জন করে হাজার করা পপুলেশানের উপর যে জি, আর. দেওয়ার কথা রয়েছে এটার কিছুটা পরিবর্তন হওয়ার দরকার। তা না হলে ছিটে ফোঁটা সাহায্যে কাজ হয়না। তা ছাড়া জি, আর-এর যে লিস্টগুলি বর্ত্তমানে চালু আছে সেটা পরিবর্তন করার প্রয়োজন আছে। বর্ত্তমানে যখন সমস্ত অঞ্চলেই প্রায় ফুড রিলিফ কমিটি তৈরী হয়ে গেছে তখন তাদের পরামর্শক্রমে অবিলম্বে গ্রামে জি, আর-এর লিষ্ট যাতে সংশোধিত হয় তার সুব্যবস্থা করুন, এই অনুরোধ জানাচ্ছি। জি. আর. ৩/৫টি পর্যায়ে রয়েছে, এত কম সরকারী সাহায্য গিয়ে পৌছায় যে সব সময় ইচ্ছা থাকলেও যে সীমিত সাহায্য আসে তা সুষ্ঠুভাবে দিতে পারেনা। আমার বক্তব্য হচ্ছে এই যে জি, আর এর লিষ্ট যেটা রিভাইজ করে কমপ্লিট করা হবে তারা সকলেই যেন তাদের ন্যূনতম যে বরাদ্দ ব্যবস্থা সরকার করতে পারেন, যথাসময়ে তারা যাতে পায় সেদিকে দৃষ্টি মন্ত্রী মহাশয় দিলে বাধিত হব। লাল বাতি জ্বলে গেছে, আমি আর সময় নেব না।

(At this stage the House was adjourned for 20 minutes.)

(After adjournment)

[3-30—3-40p.m.]

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেটের দফাওয়ারি আলোচনায় মাননীয় ত্রাণ মন্ত্রীমহাশয় ফেমিন রিলিফ সম্পর্কে যে গ্র্যাণ্ট পেশ করেছেন আমি তাকে সমর্থন জানিয়ে

কয়েকটা বিষয় আলোচনা করতে চাই। প্রথমতঃ রিলিফ সম্পর্কে বিরোধীপক্ষের সদস্যরা যে সাজেসান দিয়েছেন সে সম্পর্কে তুলতে চাই যে ২২ বৎসর ধরে এই রিলিফ নিয়ে যে কারবার করেছেন সেটা হচ্ছে চেষ্টা করেছিলেন ২২ বৎসর ধরে অসংখ্য মানুষকে রিলিফ নানাভাবে দিয়ে কি ভাবে তাঁদের দলকে রাখা যায়। আমরা দেখেছি সে রিলিফ সম্পর্কে আলোচনা করতে গিয়ে যে তারা বন্যা, মহামারী, দুর্ভিক্ষ-এর সময় তারা চেষ্টা করেছেন তাদের দলের লোকেদের রিলিফ দিয়ে কি করে কর্মী করে রাখা যায়, গ্রামের দালাল সৃষ্টি করে রাখা যায়। আমরা দেখেছি যারা বেশী জমির মালিক তাদের পর্য্যন্ত রিলিফ দিয়ে রেখেছেন, কিন্তু যারা খঞ্জ, টি বি রুগী, দুস্থ, যাদের কেউ কোথাও নেই তাদের রিলিফ দেওয়ার কথা, কিন্তু তাদের দেওয়া হয় নি। অনেক ক্ষেত্রে দেখা গেছে নিজেদের দল রক্ষা করবার জন্য নিজেদের দলের লোককে রিলিফ দিয়ে রেখেছেন। ২২ বছরে কংগ্রেস আমলে আমরা দেখেছি যেখানে বন্যা হয়েছে, বাড়ী পড়ে গেছে তাদের বাড়ীর টাকা দরখাস্ত করেও পাননি, অথচ দেখা গেছে তার পাশাপাশি যাদের বাড়ী পড়েনি তারা রিলিফের টাকা পেয়েছে। তাঁরা গ্রাম অঞ্চলে তাঁদের কয়েকজন দালাল সৃষ্টি করে রেখেছিলেন, টি, আর-এর মাধ্যমে। তাদের পে-মাষ্টার করে রাখায় তারা সেখানে প্রচুর টাকা আত্মসাৎ করেছে। এই চুরি যখন হাতেনাতে ধরিয়ে দেওয়া হয়েছে, যখন বি, ডি, ও ষ্টেপ নিতে গেছেন—আমাদের বাগনানের ২নং ব্লকের বি, ডি, ও যখন ষ্টেপ নেবার চেষ্টা করেছিলেন তখন প্রদেশ কংগ্রেস কমিটির পক্ষ থেকে সেখানে হস্তক্ষেপ হয়েছে, পাছে তাদের কংগ্রেস কর্মী ধরা পড়ে তাই তার ট্রান্সফার অর্ডার পর্য্যন্ত দেওয়া হয়েছে। আমরা দেখেছি এই রিলিফ নিয়ে তারা বিভিন্ন অঞ্চলে গ্রামসেবকদের এই কাজে লাগাবার চেষ্টা করেছেন। তারা যে রকম দুর্নীতিপরায়ণ তাদের দুর্নীতির কাজে যাতে সমর্থন পান তার জন্য চেষ্টা করেছেন। আমরা ২০ বছর ধরে দেখেছি গৃহ নির্মাণ সম্পর্কে যে মানুষের ঘর পুড়ে প্রায় সর্বস্বান্ত হয়ে গেছে, পরের বাড়ীতে গিয়ে আশ্রয় নিয়েছে এরকম ক্ষেত্রেও গৃহনির্ম্মাণ সাহায্য তাদের দেওয়া হয় নি। ২ বছর আগে আমাদের বাগনানে ডি, ভি, সি-র অতিরিক্ত জল ছাড়ার ফলে বন্যা হয় এবং তাতে অনেক বাড়ী ঘর নষ্ট হয়, সেজন্য আমরা দরখাস্ত করেছিলাম। ২ বছর পরে সেই দরখাস্তের টাকা এসেছে, এই ধরনের জিনিস আমরা দেখেছি। যুক্তফ্রন্ট সরকার হওয়ার পর এই কয়েক মাসের মধ্যে তাদের যেটুকু সীমাবদ্ধ ক্ষমতা সেই ক্ষমতার মধ্য দিয়ে তারা অনেক রিলিফের কাজ করেছেন, যেমন আগে নিয়ম ছিল এক দলের রিলিফ কমিটি, তারা কুক্ষিগত করে রেখেছিলেন রিলিফ কমিটি তাদের দলের লোক দিয়ে। এখন যুক্তফ্রন্ট সরকারের আমরা সর্বদলীয় কমিটি করেছি এবং সে কমিটির মাধ্যমে যেটুকু টাকা পেয়েছি সেটা বিলি বন্দোবস্ত করার চেষ্টা করেছি। ২২ বছর ধরে ওরা যে কাজ করতে পারেন নি এখন সেই কাজ হয়েছে। কারণ, ওরা টি, আর-এর নাম করে প্রচুর টাকা আত্মসাৎ করতেন। আমাদের যুক্তফ্রন্ট সরকারের আমলে গ্রামাঞ্চলে সাধারণ মানুষ আমাদের টি, আর ওয়ার্কে খুশী। আজকে তাই আমাদের নূতন দৃষ্টিভঙ্গী নিয়ে চেষ্টা করতে হচ্ছে। রিলিফ খাতে যে টাকা দেওয়া হয়েছে তাকে আরো বাড়ান দরকার আছে। যারা খঞ্জ, অসুস্থ, টি বি রুগী, যাদের পরিবারে রোজগার করার কেউ নেই, তাদের রিলিফ দেবার ব্যবস্থা করতে হবে। দীর্ঘ ২২ বছর ধরে কংগ্রেস আমাদের দেশকে যে অবস্থায় এনে হাজির করেছে তাতে দুর্ভোগ ভুগতে হবে। আজকে কৃষক ক্ষেত মজুর না খেতে পেয়ে দিনের পর দিন কঠোর পরিশ্রম করে টি, বি, রোগে আক্রান্ত হয়েছে। সেই সমস্ত ভায়েদের রিলিফ দিতে হবে এবং যে সমস্ত মায়েদের রুজি রোজগারের কেউ নেই তাদের জন্য রিলিফ দিতে হবে। যে সমস্ত মায়েদের বা পরিবারের ৫, ৬টি ছেলেমেয়ে, তাদের সংসার চলে না, জীবিকার কোন পথ নেই। তাদের জন্য রিলিফ দেবার বন্দোবস্ত করতে হবে।

তার সঙ্গে সঙ্গে যুক্তফ্রন্ট যখন কর্মসূচী গ্রহণ করেছেন ৩২ দফা, তখন এইটা চেষ্টা করা উচিত এবং নূতন দৃষ্টিভঙ্গী নেওয়া উচিত। যে মায়েরা ক্ষেতে খামারে কাজ করেন, মেহনত করেন তারা

প্রসবের আগে গর্ভবতী অবস্থায়, আমাদের যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে ওই গরীব অসহায় মায়েদের কিছু রিলিফ যাতে দেওয়া যায় সেদিকে দৃষ্টিভঙ্গী রাখা দরকার বলে আমি মনে করি। তার সঙ্গে সঙ্গে এটা মনে করা দরকার, যে অসংখ্য ক্ষেতমজুর, গ্রামাঞ্চলের মায়েরা, কৃষক ভাইয়েরা চাষ উঠে যাওয়ার পর বেকার হয়ে গিয়েছে, বেকাররা যাতে কাজ পায় সেদিকে আমাদের দেখার দরকার আছে। টেষ্ট রিলিফ চালু করে তাদের কাজের ব্যবস্থা করা উচিত। প্রতি অঞ্চলে দু একটি করে টেষ্ট রিলিফ যদি হয় তাহলে আমাদের অসংখ্য কৃষক ভাইরা বেকার হয়ে থাকবেন। সেইজন্য আমাদের চেষ্টা করা দরকার যাতে এই কৃষক ভাইদের দিয়ে টেষ্ট রিলিফের কাজ করিয়ে সেচের বন্দোবস্ত করা যায় এবং ভেড়ীতে বাঁধ দিয়ে চাষের উন্নতি করতে পারি। সেইদিকে চেষ্টা করে ব্যবস্থা করতে হবে। সেইজন্য আমরা মনে করি টেষ্ট রিলিফ যাতে আরও করা যায় এবং কৃষক ভাইদের দিয়ে করান যায় তার চেষ্টা করতে হবে। তার সঙ্গে একথা বলতে চাই, যে নিয়ম আছে তাতে বন্যায় ঘর বাড়ী গেলে বা আগুনে পুড়ে গেলে সাহায্য পেতে এক বছর লাগে। এই যে দৃষ্টিভঙ্গীতে কাজ চলেছে এই দৃষ্টিভঙ্গীর পরিবর্তন করা দরকার। ঘরবাড়ী পুড়ে গেলে ৬।৮ মাস না গেলে তারা সাহায্য পায় না। মনে করি আমলাতান্ত্রিক অবস্থার জন্য এইটা হয়েছে। তার পরিবর্তনের দরকার আছে। কেয়ারের যে গম তার সম্পর্কে আমার বক্তব্য আছে। কেন্দ্রীয় সরকার আমাদের রাস্তা-ঘাট ইত্যাদি তৈয়ারির জন্য কেয়ারের গম দেন। কিন্তু এই গম কোথা থেকে আসছে? এটা আমেরিকার গম। আমাদের দেশে অভাবের সুযোগ নিয়ে, আমাদের দেশে বেকারীর সুযোগ নিয়ে চেষ্টা করছে তাদের গম সাহায্য দিয়ে এখানে ঘাঁটি গাড়বার। আমেরিকা একটি সাম্রাজ্যবাদী দেশ, যে দেশ এশিয়ার একটা দেশ ভিয়েতনামের মুক্তি সংগ্রামকে ভেঙ্গে তছনছ করার চেষ্টা করছে, সেখানে মায়েদের উপর অত্যাচার চালাচ্ছে, শিশুদের উপর দিনের পর দিন অত্যাচার চালাচ্ছে। যে এশিয়ার একটা দেশে অত্যাচার চালাচ্ছে সেই আমেরিকা আবার কৌশলে আর একটা দেশে সাহায্যের ডালি নিয়ে এসেছে এবং এই যে বিলি করার চেষ্টা করছে নিশ্চয় সেইজন্য বলতে হবে এবং যুক্তফ্রন্ট সরকারকে লক্ষ্য রাখতে হবে এবং মনে রাখতে হবে তারা চেষ্টা চালাচ্ছে এশিয়ার সঙ্গে এশিয়াবাসীর গণ্ডগোল লাগিয়ে দেওয়ার জন্য। সেইজন্য এই সম্পর্কে চিন্তা করা প্রয়োজন।

যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমাদের যে ত্রুটী আছে সেই ত্রুটী দূর করার আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। আমি যখন টীফিনের সময় বাইরে গিয়েছিলাম তখন কয়েকজন সাংবাদিক আমাকে বললেন মাননীয় সদস্য শ্রীঅমলেন্দুলাল রায় যখন রিসেসের আগে আমি আপনার সঙ্গে কথা বলছিলাম সেই সময় উনি নাকি বলেছেন ওকে কান ধরে বের করে দিন। আপনার কাছে আমার নিবেদন যে আপনি এই হাউসের প্রিভিলেজের রক্ষক। আপনি টেপ রেকর্ডার বাজিয়ে দেখুন যদি বলে থাকেন তাহলে সে বিষয়ে ব্যবস্থা অবলম্বন করুন।

**মিঃ স্পীকারঃ** যদি উনি একথা বলে থাকেন নিশ্চয় খুব অন্যায় করেছেন। কেন একথা বলবেন। আমি দেখবো।

[3-40—3-50 p.m.]

**শ্রীসুবোধচন্দ্র মাইতিঃ** স্যার, দফাওয়ারী আলোচনা দুর্ভিক্ষ ও ত্রাণ খাতে আরম্ভ হয়েছে। এই খাতে যে অর্থবরাদ্দ সামগ্রিক বাজেটের যে খরচ তার তুলনায় অনেক কম। গত বছরের চেয়ে ৫০% কম। বাংলাদেশে যদি ৫ কোটী লোক হয় তাহলে এক টাকাও মাথাপিছু ধরা হয়নি।

অথচ এই খাতের সাহায্য কারা পাবেন এবং এর দ্বারা কারা উপকৃত হবেন—সম্পূর্ণরূপে গ্রামের কৃষক, ভূমিহীন লোকেরা। সেই দরিদ্র লোকেদের জন্য অর্থসংস্থান এই সরকার করতে পারেননি। এই যে অর্থ কম করা হয়েছে তারজন্য বলা হয়েছে যে এই বছরে decrease is due to smaller provision for relief in the hope of a good year. এবছর ভাল যাবে বলে কম টাকা ধরা হয়েছে। বাংলা ভাল যাবে না। একটু আগে এ সম্পর্কে অনিলবাবু mention করলেন যে বিভিন্ন জায়গায় ইতিমধ্যে খরা আরম্ভ হয়ে গেছে। খরা এবং বন্যা বাংলাদেশের নিত্য-নৈমিত্তিক ব্যাপার। আপনারা যতই বলুন না কেন ভূমিহীনদের জমি দেব। কিন্তু তা দিয়েও তাদের সমস্যার সমাধান করা যাবে না। লোক সংখ্যা এত বেশী যে ভূমিহীনদের জমি দেওয়া যাবে না। যতক্ষণ তা না দেওয়া যাচ্ছে ততক্ষণ এদের কথা চিন্তা করতে হবে। আপনারা জানেন গ্রামে ধান কাটা মরশুমের পর ধান বোনা ও রোয়া পর্য্যন্ত ৩।৪ মাস গ্রামের অসংখ্য landless labour idle বসে থাকে। মাননীয় সদস্যা নিরুপমাদেবী বললেন যে তারা T. B-তে ভুগছে, অথচ তাদের dole দেওয়া হয় না। কিন্তু T. B. কেন হয়? এই দরিদ্র লোকেরা ৩.৪ মাস কাজ পায়না বলে তাদের অখাদ্য খেতে হয়। এই অবস্থার প্রতিকার করতে হবে। সেজন্য আমার Suggession হচ্ছে Famine Relief না বলে এই Head-এর নাম Rural employment relief যদি করা হয় তাহলে এর দ্বারা গ্রামের গরীব লোকেরা যেমন কাজ পাবে, তেমনি সঙ্গে সঙ্গে দেশের কৃষি কাজেরও উপকার হবে। তারা যে সমস্ত কাজ T. R-এর মাধ্যমে করবে—অর্থাৎ বাঁধ, ছোট ছোট irrigation scheme যদি হয় তাহলে তাতে production বাড়বে। কাজেই এই খাতে অর্থ আরও বাড়ান উচিত। আমি বলব G. R. কম দিব। মন্ত্রীমহাশয় 3% দেবেন বলছেন তাতে আমাদের আপত্তি নেই। Rural unemployed-রা যাতে কাজ পায় তার জন্য এই Head-এর নাম Change করুন। Lean monthtsগুলোতে যাতে তাদের কাজ দিয়ে নালা ইত্যাদি সংস্কার করা যায় তাহলে তাতে দেশের কল্যাণ হবে। গতকাল মুখ্যমন্ত্রী বলেছেন যে আসলে ২ কোটী টাকার মত বাজেটে ঘাটতি—আগেকার Carried over হয়ে আসছে। উপমুখ্যমন্ত্রী বললেন পুলিশখাতে অনেক জিনিস ঢুকেছে, তাদের মাইনে বেড়েছে বলে তারজন্য ৫ কোটী টাকা বেড়েছে। সরকারী কর্মচারীদের মাইনা বাড়ানোতে আপত্তি নেই, শিক্ষকদের বাঁচার মত ব্যবস্থা করে দিন তাতে আপত্তি নেই। কিন্তু যারা চাকরী করেনা, যারা আপনাদের কাছে চাকরীর জন্য নিবেদন করবে না, যারা মেহনতী মানুষ তারা যাতে গ্রামে থেকে রুজি রোজগার করতে পারে তারজন্য টাকা বরাদ্দ করুন। এবং সেই টাকা যাতে তারা ভালভাবে এই কয়েকমাস বাঁচতে পারে তার ব্যবস্থা করবেন। ত্রাণমন্ত্রী মহাশয়ের কাছে আমার একটা কথা বলার আছে। ওঁরা বলেন যে কংগ্রেস আমলে টেষ্ট রিলিফে চুরি হতো। গত বৎসর আমার ব্লকে যে কয়েকটা কাজ হয়েছে তাতে চুরি নয় পুকুর চুরি হয়েছে এবং ত্রাণমন্ত্রী মহাশয়ের কাছে এনিয়ে বহু দরখাস্ত এসেছে তার প্রতিকার হয়নি। তাঁরা নিশ্চয়ই প্রতিকার করবেন। তাঁদের ৩২ দফা কর্মসূচীর মধ্যেই আছে যে, দুর্নীতিকে কিছুতেই তাঁরা বরদাস্ত করবেন না। এই দুর্নীতি চলে যাক বাংলাদেশ থেকে ভাল কথা। একটা কথা বলছি আমার ব্লকে ১৯৬৮ সালে এবং ১৯৬৯ সালে যে ফ্লাড হয় তাতে সমস্ত রাস্তাঘাট নষ্ট হয়ে গিয়েছে। ত্রাণমন্ত্রী মহাশয়কে গতবারের বাজেট আলোচনার সময় বলেছি যে তিনি নিজে গিয়ে দেখুন। কিন্তু যে ত্রাণ হয়ে গেল তাতে মাত্র ১০।১২টী তৈরী হয়েছে আর সমস্ত রাস্তাঘাট জলে ডুবে আছে। এর ফলে চাষীদের ভীষণ অসুবিধা হচ্ছে। এর থেকে যদি তারা রেহাই না পায়, রাস্তাঘাট যদি জলের তলায় থাকে তাহলে চাষেরও অসুবিধা হবে। টেষ্ট রিলিফের মারফত যাতে এই কাজ করা হয় তার জন্য আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো।

আমি একটা কাট মোশন দিয়েছিলাম এবং সেই সম্বন্ধে বক্তব্য রেখেই আমি শেষ করবো। সেটা হচ্ছে আমার ব্লকে যে সমস্ত প্রাইমারী স্কুল ছিল তা সমস্তই ডিমলিস্‌ড্ হয়ে গিয়েছে। কেবল

মিড টার্ম ইলেকশনের খাতিরে যেখানে যেখানে বুথ করা প্রয়োজন সেখানে মাত্র স্কুলগুলি তৈরী হয়েছে কিন্তু এছাড়া অধিকাংশ স্কুলগুলিই তৈরী হয়নি। স্কুল করবেন না, টাকা দেবেন না, এবং ত্রাণমন্ত্রী মহাশয় যদি টাকা না দেন তাহলে প্রাথমিক শিক্ষার অবস্থা কি হবে এই দিকে আমি দৃষ্টি আকর্ষণ করছি। এর জন্য টাকা বরাদ্দ করুন এটাই আপনার কাছে আমার অনুরোধ।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী :** অধ্যক্ষ মহাশয়, কথায় বলে, আপনি জানেন, চোরের মায়ের বড় গলা। ওঁরা যারা বিরোধীপক্ষে আছেন তাঁরা খুব বলছেন কিন্তু ওঁদের জিজ্ঞাসা করি ওঁদের মুখ্যমন্ত্রীর আমলে এই ত্রাণ ব্যাপারে যে খয়রাতি সাহায্য দিতেন তাকে খয়রাতি সাহায্য বলতেন না, গোটা দেশকে ভিখারীতে পরিণত করে বলতেন ভিক্ষার্থী তালিকা। আজকে খুব বড় বড় কথা শুনছি। তা দিন এলে এইরকমই বলতে হয়, সেই রকমই শুনছি। সেইজন্য চোরের মায়ের বড় গলা করে লাভ নেই। এখন প্রশ্ন হল যে, আমরা এই ত্রাণ ব্যাপার কিভাবে দেখছি সেটা, অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত বলতে চাই। আমি এই টাকার বরাদ্দ সমর্থন করে বলছি ত্রাণমন্ত্রী মহাশয় দেখিয়েছেন কি কি খাতে খরচ হয়েছে এইদিকে লক্ষ্য রেখে এই দৃষ্টিভঙ্গী আমাদের ইনকালকেট করতে হবে সেটা হচ্ছে এই সাহায্য সাহায্যের জন্য নয় তারসঙ্গে আরো একটা জিনিস যাতে সৃষ্টি করতে পারা যায়, তার থেকে সমাজ লাভবান হয় সেদিকে নজর দেওয়া হচ্ছে এবং যুক্তফ্রন্ট সরকার সে জিনিস করছেন। যদি আপনি গতবারে যা খরচ করেছি তা লক্ষ্য করেন, স্যার, তাহলে দেখবেন এই যে ও পক্ষের যারা জমি চুরি করে রেখেছিল সেই জমি, চোরের জমি উদ্ধার করা হল এবং জমিহীনদের দেওয়া হল। এখন জমি পেলেইত সব হয়না। সেখানে ত্রাণ বিভাগের সাহায্য যদি না দিতো তাহলে সেখানে ফসল হতো না।

[3-50—4-00 p.m.]

আজকে বাংলাদেশে প্রায় ১০ লক্ষ মণ ধান উৎপাদন হয়েছে এই গরীব কৃষক এবং ভূমিহীনদের সাহায্যের মাধ্যমে। প্রায় ১ লক্ষ মানুষের খোরাক করতে পেরেছে। এই জিনিষ দেখতে পেয়েছি ত্রাণের ভিতর কাজের মধ্যে দিয়ে। আমরা দেখেছি যে সমস্ত জায়গায় বন্যা বিধ্বস্ত হয়ে গিয়েছিল সেই জায়গাগুলিকে তারা প্রাণপণে সাহায্য করেছেন। বাঁধ মারফত জল নিকাশের মারফত সাহায্য করেছেন। ওদের আমলে একটু আগেই মাননীয়া সদস্যা নিরুপমা দেবী বলে গেলেন যে অধিকাংশ চুরী, শুধু চুরী নয়, আজকে ওদের অনেক লোক গ্রেপ্তার হয়েছে, সাজা পেয়েছে। এইসব ঘটনাও আছে এই জি. আর-এর টাকা লুঠ করার মধ্যে দিয়ে। আমরা দেখেছি গত বছর টি. আর-এর যে টাকা খরচ হয়েছে তার শতকরা ৮০ পারসেন্ট ১০০ পারসেন্ট যদি নাও ধরেন একেবারে নিখুঁত ভাবে এই বাবদ খরচ করা হয়েছে সে বিষয়ে কোন সন্দেহ নাই। স্যার, আপনি আরও দেখেছেন যে ঐ মাননীয়া সদস্যা বলেছেন যারা যোগ্য নয়, যাদের জমি আছে, যাদের ছেলেরা চাকরী করে, যারা কেবল ভোট দেয় তাদের ভোট পাওয়ার জন্য ওরা জি. আর. দিতেন। আমরা প্রাওরিটি লক্ষ্য করি। যেখানে হাজারে মাত্র দুইজন সেখানে আমরা নিখুঁতভাবে তদন্ত করে জি. আর-এর ব্যবস্থা করি। কোন জায়গায় গাফিলতি আমরা দেখেছি। এবং আমরা দেখেছি স্মল ইরিগেশানগুলির জন্য এই বাবদে আরও ফসল বৃদ্ধিতে সহায়তা হয়েছে এই টাকায়। এখানে আমি আরেকটা কথা না বলে পারব না যেভাবে ব্যয় বরাদ্দ হয়েছে তাতে এই বিভাগে অর্থ কমিয়ে দেওয়া হয়েছে। তারা বলছেন স্বাভাবিক অবস্থা যাবে বলে আমরা এই ব্যবস্থা করেছি। কিন্তু দৈব-দুর্বিপাক ভলেন্টারী আসেনা, আমার ইচ্ছার অনিচ্ছার উপর নির্ভর করে না। গতবার আমাদের ওখানে ত্রাণমন্ত্রী মহাশয়কে নিয়ে গিয়েছিলাম সেখানে চাষীরা তাদের শুকনো ধান তুলে তাঁর গাড়ীতে তুলে দিয়েছিল, বলেছিল এই দেখুন বৃষ্টি না হওয়ায় কি অবস্থা হয়েছে। আমাদের ইচ্ছা অনিচ্ছার

উপর বৃষ্টি নির্ভর করেনা। দুর্বিপাক দূর্দৈব কাউকে বলে আসেনা। এই বছর যে স্বাভাবিক যাবে এটা ভাবা ঠিক নয়। সুতরাং আমি মনে করি এই ত্রাণবিভাগে আরও বেশী অর্থ দেবার প্রয়োজনীয়তা আছে যদি একে উৎপাদকের সহায়ক হিসাবে ভাবতে পারি। যদি আমি মনে করি সমাজের কল্যাণের জন্য সেইদিকে লক্ষ্য রেখে দিতে হবে। এখন প্রশ্ন উঠতে পারে টাকা কোথা থেকে আসবে। স্যার, ভেবে দেখুন পুলিশখাতে বাড়ান হয়েছে—কিন্তু বাড়ানোর ব্যাপার কিছু নয়। একটা জিনিষ আমি মনে করি যে সরকারী কর্মচারীরা যাতে ভুগছে পুলিশকে বিশেষ নজরে দেখব কেন। তাদের সস্তায় তেল দেব, চাল দেব, ডাল দেব, আটা দেব, চিনি দেব কেন? ওদের তৈরী পুলিশ আজকে খুন খারাপি রাহাজানি ছিনতাই কিছুই তারা করেনা। তাদের সস্তায় খাওয়ার খাওয়ানোর দরকার কি? পুলিশের বেশী টাকা বাড়ানোর দরকার থাকতে পারে কিন্তু স্বাভাবিক সরকারী কর্মচারীদের মত তারা কিনে খাবে, তাদের জন্য স্পেশাল ট্রিটমেন্টের জন্য কোন প্রয়োজন নেই। তেমনি আর একটা বিষয় দৃষ্টি আকর্ষন করে বলি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কারাবরণ করেছেন কিনা জানা নেই, আমরা যারা জেলে থেকেছি প্রায় ৫০ পার্সেন্ট লোক নিরীহ গোবেচারী, এদের জন্য জেলখানা বড় করে লাভ নেই, আমরা ইচ্ছা করলেই জেলখানার খরচ অর্ধেক কমিয়ে দিতে পারি, জেলখানাকে প্রডাকটিভ সেন্টার করে তুলতে পারি। ইংরাজ আমল থেকে কংগ্রেসের আমল পর্য্যন্ত এই জেলখানা চোরের ঘাঁটি হয়ে আছে ইট ইজ এ ব্রিডিং সেন্টার অব ক্রিমিন্যালস এ্যাণ্ড থিভস্।

যারা ছোট চুরি করে জেলখানায় যায় তারা বড় চোরের সংস্পর্শে এসে আরো খারাপ হয়ে যায়, যারা সামান্য অভিযোগের জন্য যায় তারা নোট জালের কায়দা শিখে আসে। বহুলোক যায় সামান্য, যারা নিরীহ, তাদের একটু তাড়া দিলেই তারা ভাল হয়ে যেতে পারে আর যারা ড্রাই হার্টেড ক্রিমিন্যাল তাদের জেলখানায় রাখা হোক, রেখে প্রডাকটিভ পারপাসে তাদের ব্যবহার করা হোক। জেলখানাকে ছোট ছোট কারখানাতে পরিণত করা হোক এবং এখানে বাড়তি টাকা খরচ করারও কোন মানে নেই। ইংরাজের আমলেও তারা আলিপুর সেন্ট্রাল জেলে প্রেস করেছিল। আমরা বিভিন্ন জেলখানায় প্রডাকটিভ কারখানা রাখতে পারি যেখানে লেবার পাওয়ার, ম্যান পাওয়ার রয়েছে তাদের কাজে লাগাতে পারি। যদি এটা একটু ত্রাণমন্ত্রী বিবেচনা করে দেখেন যে এই সমস্ত লোকদের কাজে লাগান যায় কিনা তাহলে অনেক টাকা বাঁচতে পারে।

তার কারণ আপনি অধ্যক্ষমহাশয় দেখেছেন—ত্রাণমন্ত্রী নিজেই বলেছেন যে প্রয়োজন হলে—চার পৃষ্ঠায় বিবৃতি দিয়েছেন, যদি প্রকৃতই কোন প্রাকৃতিক বিপর্য্যয় ঘটে, তবে যুক্তফ্রন্ট সরকার নিশ্চয়ই তার প্রতিকারের জন্য কর্তব্য ও দায়িত্ব পালনে দ্বিধা করবেন না। আমি মনে করি—একথা ষোল আনা সত্যি। যুক্তফ্রন্ট সরকার মেহনতী জনতার সরকার, তাদের কল্যাণের জন্য নিশ্চয়ই এই সরকারের পক্ষ থেকে কোন গাফিলতি হবে না। তবে প্রশ্ন হচ্ছে—এখন যে বিপর্যস্ত অবস্থা রয়েছে, তার যদি মোকাবেলা করতে হয়—তাহলে এই সাড়ে তিন কোটী টাকাতেও কুলাবে না। আপনি দেখেছেন গতবার এই খাতে ৮ কোটী টাকার উপর খরচ হয়েছে। কাজেই এই রকম একটী pious wish বা এই রকম একটি আশার উপর নির্ভর করা বা কিছু বলা ঠিক হবে? সুতরাং সেদিক দিয়ে আমার আবেদন হচ্ছে—স্বাভাবিক যে বিপর্যস্ত অবস্থা রয়েছে দেখছি, সেই দায়িত্বও আমাদের পালন করতে হবে এবং সেইদিকে লক্ষ্য করে এই টাকার অঙ্ক এই খাতে বাড়ানোর কথা আমাদের ভাবতে হবে। উনি আরো বলেছেন—যুক্তফ্রন্ট সরকারের ক্রমবর্দ্ধমান দায়িত্ব সুষ্ঠুভাবে পালনের জন্য এই খাতে আরো বেশী টাকা বরাদ্দের প্রয়োজন হতে পারে। আমরা দেখছি যে এদিক দিয়ে টাকা আনা যায়। নিশ্চয়ই ত্রাণমন্ত্রী তাঁর উত্তর দেবার সময় বলবেন—এই টাকাগুলি এখন এনে খরচ করবার জন্য রাস্তা তৈরীর কাজে লাগানো যেতে পারে কিনা। Lean period

সুরু হয়েছে বাংলাদেশের সমস্ত জায়গায়। ওঁরাও বলবেন, গরীব কৃষক কাজ পাচ্ছে না, ক্ষেত মজুররাও কাজ পাচ্ছে না। তারা forced unemployed হয়ে যাচ্ছে।

আপনি স্যার, আরো দেখছেন আমাদের বাংলাদেশে টি বি রোগীর সংখ্যা দিন দিন বেড়েই চলেছে। আমরা টি বি রোগীদের ওষুধ পথ্য ও ভাল চিকিৎসার ব্যবস্থা করতে পারলে, তারা প্রাণে বেঁচে যেতে পারে। এদিক দিয়ে Relief and Rehabilitation Department কিছু করবেনা। এই টি বি রোগীদের ব্যাপারে সমগ্র সমাজকে দেখতে হবে, তাদের বাঁচাবার ব্যবস্থা করতে হবে। কাজেই সেদিকে তাকিয়ে আমি বলি এখন যে lean period সুরু হয়েছে, গতবারে খাদ্যোৎপাদনের মধ্য দিয়ে ত্রাণ বিভাগের যে কৃতিত্বপূর্ণ সাফল্যজনক কাজ আমরা দেখেছি, এরাও সেইভাবে তার কাজ আরম্ভ করুন। এখনই টেষ্ট রিলিফের কাজ সুরু করে দেওয়া উচিত। খালকাটা, জল নিকাশী ব্যবস্থা করা ও রিলিফের অন্যান্য ব্যবস্থা সুষ্ঠুভাবে করার প্রয়োজনীয়তা আছে।

আর একটা জিনিষের উপর ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই টেষ্ট রিলিফের কাজ কেবল খালকাটা রাস্তা তৈরীর মধ্যে নিবদ্ধ না রেখে আরো কতকগুলি Pubilc utility জিনিষও দেখতে হবে। যে স্কুলগুলি বিধ্বস্ত হয়ে গেছে, সেখানে রিলিফের কাজ দিয়ে সেগুলি আবার তৈরী করা যায়। তারপর আমাদের দেশে একটি বিরাট সম্পদ কচুরিপানা রয়েছে, এই টেষ্ট রিলিফের মাধ্যমে সেই কচুরীপানা দিয়ে সার তৈরীর ব্যবস্থা করা যায়। এই রকম কাজ বিভিন্ন জায়গায় করা যেতে পারে বলে আমি মনে করি। আর গ্রামে যারা দুঃস্থা মহিলা রয়েছেন, তাদের গম না দিয়ে productive কিছু কাজ দিয়ে তাদের দুরবস্থার খানিকটা সুরাহা করা যেতে পারে। টেষ্ট-রিলিফে কেবল খালকাটা ও রাস্তা তৈরীর দিকে নজর দেওয়ার প্রয়োজন নাই। এগুলি যদি এই সব দিক দিয়ে ছড়িয়ে দেওয়া যায়, তাহলে আরো বেশী কিছু স্থায়ী লাভজনক কাজ হবে বলে আমি মনে করি। একথা কয়টী বলে এই গ্রান্টকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00—4-10 p.m.]

**শ্রীঅক্ষয় কুমার বর্মন**ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, ফেমিন ও রিলিফ সম্বন্ধে গতকল্য আমি কয়েকটা কথা বলেছিলাম, তবুও আজকে সামান্য ২।৮টা কথা যেগুলি বিশেষ করে উল্লেখ করার প্রয়োজন আছে সেগুলি উল্লেখ করছি। স্পীকার স্যার, আপনি জানেন ১৯৬৮ সালে জলপাইগুড়ি, কুচবিহার জেলায় যে বিধ্বংসী বন্যা হয়েছিল সেই বন্যায় ওয়ার্ষ্ট য্যাফেকটেড হয়েছে ফলিমারী, রামপুর, মহিসকুচি, ভানুকুমারী প্রভৃতি অঞ্চল। এ ছাড়া সালবারী, ধোলপল, কাটাবারী, অন্দরান ফুলবারী, নাগকাটি, বালভু, বারকোদালী প্রভৃতি কিছু কিছু জায়গায় বন্যার প্রকোপ দেখা দিয়েছিল। বিশেষ করে ঐ চারটি অঞ্চলে ফলিমারী, রামপুর, মহিসকুচি, ভানুকুমারী বন্যার প্রকোপ অত্যন্ত বেশী ছিল যার ফলে দুদিক দিয়ে ক্ষতি হয়। প্রথমতঃ ক্ষতি হয় সেখানে রাস্তাঘাট, মানুষের ঘরদোর ভেঙ্গে যায়, চাষের জমি নষ্ট হয় এবং সেখানে যে বিদ্যালয়গুলি ছিল সেই বিদ্যালগুলির অনেকগুলি ভেঙ্গে যায়, যার ফলে সেখানে অত্যন্ত ক্ষতি হয়, এই গেল এক নম্বর। দু নম্বর হচ্ছে বন্যার পরে দেখা গেল যাদের বাড়ী ঘরদোর ভেঙ্গে গেল এবং জমিজমা সমস্ত নষ্ট হয়ে গেল এদের মধ্যে অধিকাংশই হচ্ছে উদ্বাস্তু, তারা আবার নূতন করে উদ্বাস্তু হল, গৃহহারা, জমিহারা হয়ে গেল—এদের পুনর্বাসনের একটা সমস্যা সরকারের সামনে দেখা দিল। তখন সাময়িকভাবে বা প্রাথমিকভাবে এই সমস্যার সমাধান করার জন্য যে খাস জমি সরকারের ছিল, সেখানে সেই সমস্ত লোককে বসিয়ে সামান্য কিছু জমি দিয়ে বাড়ী ঘরদোর করার জন্য কিছু কিছু আর্থিক সাহায্য দিল, গরু কেনার জন্য কোন কোন জায়গায় সাহায্য দেয়া হল—এমনিভাবে

রিলিফ দিয়ে প্রাথমিকভাবে সরকার এই দায়িত্ব পালন করেছিল এটা সত্য কথা, কিন্তু আজকে যে সমস্যা প্রকট হয়ে উঠেছে, যে সমস্যা সবচেয়ে বড় হয়ে দেখা দিয়েছে সেটা হচ্ছে এদের অধিকাংশই কৃষক যার ফলে আজকে তারা মাথা গোঁজবার জন্য বাড়ী পেল ঠিকই, দশ কাঠা বা এক বিঘা জমি সেখানে বাড়ী করবার জন্য পেল ঠিকই কিন্তু সেই সমস্ত কৃষিজীবী লোকেরা ঐ জমির অভাবের জন্য চাষ করতে পারছে না যার ফলে সরকারের কাছে তারা আজকে গলগ্রহের মত ঠেকেছে। এইজন্য তারা বার বার দাবী জানাচ্ছে সরকারের কাছে - কিছুদিন পূর্বে তারা মাননীয় ত্রাণমন্ত্রীর কাছে একটা দরখাস্ত দিয়েছে, আমি জানিনা মাননীয় ত্রাণমন্ত্রীর স্মরণে আছে কিনা এটা, তারা বারবার এই কথা বলেছে যে আমাদের বিকল্প কিছু একটা পুনর্বাসনের ব্যবস্থা করা হোক, তা না হলে আমরা অধিকাংশই লোক উদ্বাস্তু, একবার তো পাকিস্তান থেকে এসে আমরা উদ্বাস্তু হয়ে গেছি, আবার এখানে এসে বন্যার কবলে পড়ে নূতন করে উদ্বাস্তু হলাম—কাজেই আমরা সরকারের গলগ্রহ হয়ে থাকতে চাই না, আমরা অর্থনৈতিক পুনর্বাসন চাই, এই কথা তারা বলেছিল। তাদের এই দাবী ন্যায্য দাবী, এই দাবী কেউই অস্বীকার করতে পারবে না, সবাই সমর্থন করবে একথা আমরা জানি এবং সরকারও সেটা সমর্থন করবেন - তা সত্ত্বেও এবার দেখিন রিলিফ-এর খাতে আশ্চর্যের ব্যাপার সেখানে ইকনমিক রিহ্যাবিলিটেসনের জন্য অর্থনৈতিক পুনর্বাসনের জন্য এক পয়সাও ১৯৭০-৭১ সালে বরাদ্দের মধ্যে রাখেন নি, কেন রাখেন নি সেটা সরকার ভাল জানেন। আরো লক্ষ্য করবার বিষয় সেই এলাকার রাস্তাঘাটগুলি কিছু কিছু টেষ্ট রিলিফের মাধ্যমে সংস্কার করা হয়েছে, কিছু কিছু বাড়ী স্কুলঘর সংস্কারের জন্য সরকার টাকা দিয়েছেন ঠিকই কিন্তু যা ক্ষয়ক্ষতি হয়েছে তার চার ভাগের মধ্যে মাত্র একভাগ ক্ষয়ক্ষতি পূরণ করা সম্ভবপর হয়েছে সরকারের পক্ষে আজ পর্যন্ত। কাজেই সরকার এইসব বিষয়ে ভালভাবে অবহিত হয়েও সেখানে সেগুলি মেরামত করার জন্য কোন টাকা রাখছেন না। আজকে আমরা ক্লাস এইট পর্যন্ত কম্পালসারী করার প্রস্তাব রাখছি কিন্তু সমস্ত স্কুল যেগুলি ভগ্নাবস্থায় পতিত হয়েছে, সেগুলির যদি সংস্কার করা না যায় তাহলে কম্পালসারী করার উদ্দেশ্য সিদ্ধ হবে না। একদিকে যেমন বন্যাবিধ্বস্ত এলাকায় বিধ্বস্ত পথঘাট, সেতু, বিদ্যালয় এগুলি মেরামত করার প্রয়োজন রয়েছে এবং তার জন্য টাকা বরাদ্দ থাকা উচিত, অন্যদিকে তেমন সেই সমস্ত লোক যারা অধিকাংশই উদ্বাস্তু ৭০।৭১।৭২ ঘর এমনি করে বন্যাক্লিষ্ট এলাকায় ঐ গ্রামের মধ্যে কলোনী করে আছে তাদের অর্থনৈতিক পুনর্বাসনের জন্য সরকারের বিশেষ চেষ্টা এবং চিন্তা থাকা উচিত।

যদি এই দায়িত্ব সরকার পালন না করে তাহলে যুক্তফ্রন্ট সরকার তাদের কাছে মুখ দেখাতে পারবে না এবং আমি স্যার, বিশ্বাস করি যদিও এই মূল বাজেটে টাকা ধরা হয়নি তবুও আশা করতে পারি যে রিভাইজড্ বাজেটে অন্ততঃ সরকার এদিকে বিশেষ নজর দেবেন এবং ঐ বন্যার জন্য যারা নূতন করে উদ্বাস্তু হয়েছে সেই সমস্ত এলাকার লোকদের বাঁচাবার জন্য সরকার দৃষ্টি দেবেন। স্যার, আমি আর একটি কথা আপনার কাছে নিবেদন করবো সেটা হচ্ছে এই, কিছুদিন আগে মাননীয় ত্রাণমন্ত্রী এবং পুনর্বাসন মন্ত্রীকে এ বিষয়ে অবহিত করে আমি একটি দরখাস্ত দিয়েছিলাম। ঐ সমস্ত এলাকার লোকেরা এত কাতর প্রার্থনা জানাচ্ছে সরকারের কাছে, কিন্তু দুঃখের বিষয় মন্ত্রীমণ্ডলীর তরফ থেকে তার উত্তর পর্যন্ত দেওয়ার প্রয়োজন মনে করেন নি। তাই আমি আপনার মাধ্যমে এ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আশা করি সরকার এই উত্তরবঙ্গের অবহেলিত বন্যাক্লিষ্ট জনসাধারণের দুঃখ কষ্ট মোচন করার জন্য চেষ্টা করবেন। যারা গরু কিনতে পারে নি, তাদের গরু কেনার জন্য ঋণ এবং কৃষি ঋণ দেবার ব্যবস্থা করবেন। আর একটি কথা বলতে চাই। আমি তুফানগঞ্জে গিয়েছিলাম। সেখানে গিয়ে দেখলাম ১৯৬৮ সালে বন্যার জন্য যারা ঋণ পেয়েছে তাদের কাছ থেকে ঋণ আদায় করার জন্য পাইকারী হারে

নোটিশ দিচ্ছে এবং হুমকী দেখান হচ্ছে যে যদি ঋণ পরিশোধ করা না হয় তাহলে সার্টিফিকেট জারি করা হবে। তাদের অর্থনৈতিক পুনর্বাসনের জন্য সেখানে সরকার কোন দায়িত্ব পালন করেন নি অথচ তাদের কাছ থেকে টাকা আদায় করার জন্য সরকার চেষ্টা করছেন। আজকে এটা মকুব হওয়া দরকার এবং যদি মকুব করা না হয় তাহলে তাদের সময় দেওয়া বিশেষ প্রয়োজন বলে আমি মনে করি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসিদ্ধেশ্বর মণ্ডল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই দুর্ভিক্ষ ত্রাণ খাতে যে ব্যয় বরাদ্দ ত্রাণমন্ত্রী উপস্থাপিত করেছেন তার সমর্থন করতে গিয়ে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা এখানে রাখতে চাই। প্রথমতঃ আমি এইকথা বলতে চাই যে এখন পর্যন্ত সেই মান্ধাতা আমলের নামই আছে দুর্ভিক্ষ ত্রাণখাত, এতেই আমার প্রথম আপত্তি আছে। কারণ, আমি জানি দুর্ভিক্ষ ত্রাণ বা দুর্ভিক্ষ খাত—এই যে বেঙ্গল ফেমিন কোড এটা তৈরী হয়েছিল বৃটিশ আমলে ১৯১৩ সালে এবং বৃটিশ আমলে দেশের মধ্যে কিছু লোককে দুর্ভিক্ষ প্রপীড়িত অবস্থার মধ্যে রেখে তাদের খয়রাতি সাহায্য দান করে তাদের রাজত্ব টিকিয়ে রাখার চেষ্টা করেছিল। তারপর ২২ বছর কংগ্রেস শাসন চালিয়ে গেছে এবং বৃটিশ আমলে যে উদ্দেশ্য নিয়ে এটা ব্যবহার করেছিল কংগ্রেস আমলে তার থেকে একটু উন্নত অবস্থায় এটাকে ব্যবহার করতে আরম্ভ করলেন। তারা কি করেছিলেন? শুধু দুর্ভিক্ষ ত্রাণ নয়, তার সঙ্গে সঙ্গে নিজেদেরও ত্রাণ করাবার জন্য এবং ইলেকসান বৈতরণী পার হবার জন্য এই বিভাগকে বিশেষভাবে ব্যবহার করেছেন। ১৯৬৭ সালে আমাদের যখন যুক্তফ্রন্ট সরকার তৈরী হয়েছিল সে সময় আমি আমার বক্তৃতায় একটা কথা বলেছিলাম যে, "কত রিলিফ, মাইলো দিয়ে বাঁচিয়েছে এই দেশ, তবু জনগণ নিমকহারাম ভুলিয়াছে কংগ্রেস"। আজকে আমি আবার সেই কথা স্মরণ করিয়ে দিতে চাই যে কংগ্রেস আমলে এই দুর্ভিক্ষ ত্রাণ খাতকে তারা কেবলমাত্র ২২ বছর ধরে নির্বাচনী বৈতরণী পার হবার জন্যই ব্যবহার করেছেন। কিন্তু বর্তমানে আমাদের যুক্তফ্রন্ট সরকার যে নীতিতে চলেছে সেটা হচ্ছে গরীব, মেহনতী সাধারণ মানুষের সরকার এবং এটাকে আমরা সেইভাবে ব্যবহার করতে চাই। আমাদের উদ্দেশ্য হচ্ছে সত্যিকারের যারা পীড়িত লোক, বন্যা বিধ্বস্ত অঞ্চলের লোক তাদের সাহায্য করা এবং যারা লীন পিরিয়ডে চাষের কাজ পান না তাদের সাহায্য করা যাতে তারা টেমপোরারি কাজ চালিয়ে যেতে পারে। তাই আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর কাছে সাজেসান রাখবো যে অন্ততঃ পক্ষে এই পুরানো মান্ধাতা আমলের দুর্ভিক্ষ ত্রাণ খাত এটা পরিবর্তন করে 'জনসাধারণের ত্রাণ' এই নামকরণ করুন এবং তা করে সত্যিকারের যে উদ্দেশ্য সেটা সফল করুন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10—4-20 p.m.]

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে বাজেট দেখে আমার একটা ঘটনার কথা আমার মনে পড়লো সেটা আমি বলছি। স্যার, কিছুদিন আগে একটা গ্রামে মিটিং করতে গিয়েছিলাম বেলা ১০।১১টার সময়। সেখানে গিয়ে দেখলাম ৫টি শিবের একটা চাতাল রয়েছে। সেই শিবের যে সম্পত্তি আছে তা আগেই সেখানকার সেবাইত বন্দোবস্ত করে খেয়ে ফেলেছে। সেখানে সেই সেবাইত বেলা ১০।১১টার সময় এসে এক একটা চাতালে দুটি করে বেলপাতা আর ৪।৬ দানা আতপ চাল ছিটিয়ে গেল। সেবাইতের পেছনে ছিল একটি ছাগল বা পাঁঠা। চাল আর বেলপাতা ফেলামাত্র সেই পাঁঠাটি চেটে মেরে দিল। স্যার, আজকে সেই ঘটনার কথাই মনে পড়ছে। স্যার, গত ৭ই নভেম্বর আমি মাননীয় মুখ্যমন্ত্রীর ঘরে ডেপুটেশানে গিয়েছিলাম। সেখানে রিলিফ মিনিষ্টারকে আমি বলেছিলাম যে খয়রাতি সাহায্য ঠিকমত বিলি হচ্ছে না। আমরা পাচ্ছি হাজারে দুজন, অন্য

জায়গায় পাচ্ছে ৩।৪ পারসেন্ট। স্যার, এই প্রসঙ্গে আমি আপনার দৃষ্টি ২৬৭নং আনষ্টার্ড কোয়েশ্চেনের দিকে আকৃষ্ট করবো। স্যার, সেই সময় রিলিফ মিনিষ্টার রাগ করে উঠে গিয়েছিলেন এবং হরেকৃষ্ণ কোঙার আমাকে মিথ্যাবাদী বলেছিলেন। সেই ২৬৭নং আনষ্টার্ড কোয়েশ্চেনে উনি বলেছেন হাজারে দুজন লোককে রিলিফ দিচ্ছি, খয়রাতী সাহায্য। স্যার, এই কোয়েশ্চেনের দিকে তাকালেই আপনি বুঝতে পারবেন সব জায়গায় ইউনিফরমিটি মেণ্টেন করা হয়নি। তারপরে স্যার, আর একটা কোয়েশ্চেনের দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করবো, সেটা হচ্ছে বিভিন্ন জায়গায় যে ত্রাণ কমিটি তৈরি হয়েছে সে সম্পর্কে। ২৪০নং আনষ্টার্ড কোয়েশ্চেন সেখানে বলছে যে কেতুগ্রাম থানার এক নাম্বর ব্লকে কোন অঞ্চল রিলিফ কমিটি তৈরি হয়নি। এক বছরের মধ্যে ব্লক রিলিফ কমিটি ঠিক করতে পারেনি, সেই এলাকার কোন কোন পার্টি থেকে কমিটির সদস্য হবেন। তাছাড়া কাটোয়া মহকুমাতে অক্টোবর মাসের ৬ তারিখে আমাদের বৃহৎ শরিকদল সমস্ত মহকুমা কমিটিকে ঘেরাও করে তাদের পদত্যাগ নিয়ে এসেছে এবং কাটোয়া মহকুমার ফুড ও রিলিফ কমিটি এখনও বানচাল আছে। যুক্তফ্রন্ট মনে করেছিলেন বিভিন্ন জায়গায় রিলিফ কমিটি হবে এবং সেই কমিটি চালু হবে। কিন্তু দেখা যাচ্ছে বৃহৎ শরিকদল ঘেরাও করে, জোর করে রিলিফ কমিটি বন্ধ করে রাখার ফলে তারাই বরং বেশী ড্রাই ডোল পাচ্ছে এবং আমরা যারা সকল লোককে নিয়ে রিলিফ কমিটি করেছি আমরা হাজারে দুজন পাচ্ছি। কোনটা সত্যি সেটা আজকে ঠিক করতে হবে। যদি বড় পলিটিক্যাল পার্টিরা মনে করেন জবরদস্তিমূলক রিলিফ কমিটি চালাবো তাহলে আমাদেরও সে আশ্বাস দিন, আমরাও সেইভাবে চালাই। স্যার, যাদের ক্রয়ক্ষমতা নেই আজকে তাদের ক্রয় ক্ষমতা দিতে হবে এবং এদিকে লক্ষ্য করে বাজেট করতে হবে। স্যার, আজকে দেখা যাচ্ছে পাড়াগাঁ-এর যারা খেটে খাওয়া মজুর তাদের হাতে কাজ নেই আর তাদের ভাগ্যেই অর্ধেক অর্থ বরাদ্দ করা হয়েছে। উনি বলেছেন বান বা বন্যা কিছুই হবে না, গতবারেও সেটা বলেছিলেন কিন্তু গতবারে হয়েছিল। সেইজন্য আমি বলি বাজেটে গরিব মানুষের দিকে তাকানো হয়নি বা যারা খেটে খাওয়া মানুষ তাদের দিকে তাকানো হয়নি। স্যার, সবশেষে আমি একটি গল্প বলব। একটী গরিব মানুষের বাড়ীতে তার গুরুদেব এসেছেন। সেই গরিব মানুষটি তার গুরুদেবকে অনেক খাবার দাবার যত্ন সহকারে সাজিয়ে দিয়েছে এই আশাতে যে গুরুদেব তো সামান্যই খাবেন, সবই প্রসাদ থাকবে। সেই গরিব গৃহস্বামীর ছেলেটী থালার কাছে বসে ছিল, অর্থাৎ গুরুদেব উঠে গেলেই সেই থালায় ঝাঁপিয়ে পড়বে। কিন্তু গুরুদেব চেটেপুটে খেয়ে হাত চাটতে আরম্ভ করলেন। সেই দেখে গৃহস্বামীর ছেলেটি ভোঁ করে কেঁদে ফেললো। তখন সেই গৃহস্বামী বললো, "গুরুদেব, শতান্নও রাখলেন না"। উত্তরে গুরুদেব বললেন, "ব্যাটা দিলিই তো ৯০টা অন্ন, শতান্ন রাখি কি করে।" কাজেই স্যার, যেভাবে খয়রাতী সাহায্য দেওয়া হচ্ছে বা যেভাবে রিলিফ কমিটি চলেছে তাতে পে মাষ্টার, মোহরার ইত্যাদিরা খেয়ে ৫৫টি অন্নও যেন আমাদের গরিব মানুষদের ভাগ্যে থাকে এদিকে মাননীয় মন্ত্রীমহাশয়কে লক্ষ্য রাখতে অনুরোধ করছি। সবশেষে বলি, মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন, বান বন্যা হবে না, শুধু সেই আশ্বাসের জন্যই আমি তার বাজেটকে সমর্থন করছি।

**শ্রীব্রজগোপাল নিয়োগীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ত্রাণ খাতে ব্যয় বরাদ্দ সমর্থন করতে গিয়ে দু-চারটি কথা বলবো। প্রথমতঃ বিরোধী দলের পক্ষ থেকে প্রধানতঃ সমালোচনা করা হয়েছে যে এই খাতে বরাদ্দ কেন কমিয়ে দেওয়া হল? কিন্তু আমরা গ্রামের লোক, আমরা দেখেছি যে, বরাদ্দ কমালেও গত বছরেতে অনেক বেশী কাজ হয়েছে, আগেকার কংগ্রেসের আমল থেকে। তখনকার যে relief committee-র মাধ্যমে কাজ হ'ত, সেটা হচ্ছে Union Board, President বা অঞ্চলপ্রধান এবং ২জন কংগ্রেসের সক্রিয় সদস্য যারা সরকারের মনোনীত সভ্য হিসাবে কাজ করতেন। তাদের পকেটে ছিল এই relief committee। একদলের relief committee হিসাবে

যত বেশী চুরি জোচ্চুরী হ'ত সেটা আগেকার যুগে হয়েছে। আমরা তখন দেখতাম যে T. R. Scheme-এ বর্ষার আগে জল মেপে টাকা দেওয়া হত। সেখানে আসল কাজ কিছু হত না এবং সেদিক থেকে আজকে যুক্তফ্রন্ট সরকারের যে নীতি সে relief-এর কাজকে পরিচালনা করার জন্য রাজনীতির উর্দ্ধে রেখে সর্ব্বদলীয় কমিটি গঠন করা। এটা একটা বলিষ্ঠ পদক্ষেপ এবং সে দিক থেকে সেই নীতিকে কার্য্যকরী করার ক্ষেত্রে যদি কোন জায়গায় ত্রুটী থেকে থাকে তাহলে নিশ্চয়ই সেটা আমাদের নজরে আসলে আমরা সংশোধন করে নেবো। আগের বন্ধু তিনি বললেন যে কাটোয়া না কালনা কোথায় হয়নি। কিন্তু আমরা দেখেছি সর্ব্বদলীয় কমিটি অঞ্চল ব্লক এবং মহকুমা জেলান্তরে হওয়ার ফলে, কংগ্রেস পক্ষ থেকে ১৯৬৭ সালে যারা বর্জন করেছিলো relief committee-কে আজকে আইনত যোগ দিলেও তারা নিষ্ক্রীয়। সেখানে তারা T. R. Scheme দেননি, কারণ সেখানে চুরির কোন জায়গা নেই, বেগার খাটবার লোক কংগ্রেসে নেই। সেজন্য আমরা বিভিন্ন জায়গায় কাজ করার সময় দেখেছি আজকে বক্তৃতা যেভাবে দিচ্ছেন, গ্রামে T. R. Scheme চালু করার কাজে তাদের দিক থেকে কোন উদ্যোগ নেই এবং প্রতিটি block যেখানে কাজ হচ্ছে কোন জায়গায় অন্ততঃ আমার যে এলাকা, হুগলী জেলা, সেখানে আমার জানা আছে, সর্ব্বদলীয় relief committee-তে Scheme বাতিল করা হয়েছে এমন ঘটনা ঘটেনি। এখন সেদিক থেকে সর্ব্বদলীয় কমিটির যে যৌক্তিকতা—যে, মানুষের বিপদের সময়ে ত্রাণকার্য্য। আগেকার যুগে ভিক্ষা দিয়ে ভোটের সময় যেভাবে রাজনীতি করা হ'ত, তাদের মনে করিয়ে দেওয়া হ'ত যে "relief দিয়েছিলাম তোমাদের, ভোটটা দিও", এখানে সেই রকম হচ্ছেনা এবং সে জন্য সর্ব্বদলীয় কমিটির মধ্য দিয়ে যদি কেউ ত্রুটী করে বা ভুল করে তাহলে আর একজন সেটা দেখিয়ে দেবে। কংগ্রেস বন্ধু এখানে বললেন যে, দুর্নীতি আছে ঐ কোন ব্লকে। কেন সেখানে F.I.R. করেন নি? কেন সেখানে থানায় diary করেন নি? কেন অভিযোগ করেন নি? আজকে তিনি এসব কথা বললেন। তিনি Block Committe-র member হিসাবে তিনি resolution করেননি। তিনি F.I.R. করেন নি। কিন্তু বিধানসভায় অভিযোগ তোলবার কথা বলছেন। এটা আজকে মনে রাখা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস আমলে আমরা দেখেছিলাম যে প্রতি বছর D.V.C.-র কল্যাণে বন্যা সৃষ্টি করতেন। D.V.C.-র জল ছেড়ে দিয়ে বন্যা সৃষ্টি করে বেশী টাকা relief দিয়ে ভোটের তরী এরা পার করতেন। আজকে যদি দেখেন সেচ খাতে ব্যয় বেড়েছে সেই বন্যা নিবারণের জন্য—। গঙ্গা মজে যাচ্ছে পলি মাটি পড়ে, যাতে ফারাক্কা ব্যারেজ চালু হয় তার জন্য সেচ বিভাগে প্রথমেই সেই কাজে হাত দিচ্ছে। D.V.C.-র যে ব্যর্থতা, নিকাশী ব্যবস্থা নেই। সমস্ত জল উপর থেকে এসে গরীব গ্রামের কৃষকদের উপর পড়ে এবং তারা হাবুডুবু খায় যেভাবে ইঁদুর জাঁতিকলে পড়ে। সেই নিকাশী ব্যবস্থার জন্য চেষ্টা হচ্ছে। তবুও দেখুন যে, সেচ খাতে টাকার বরাদ্দ বাড়ান হয়েছে যাতে গ্রামের যেখানে ঐ মজা নিকাশী ব্যবস্থা আছে সেগুলিকে সংস্কার করা যায়। সেজন্য সেচখাতে ব্যয় বরাদ্দ বাড়ান হয়েছে। অন্যদিকে এরা বলেছেন যে অনাবৃষ্টির জন্য হয়ত খরা হতে পারে। যদি হয় তাহলে কি হবে? কারণ টাকা কমে গেল। প্রশ্ন হচ্ছে এখানে, মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয় বলেছেন যে revised budget করার মত অবস্থা যদি হয়, যদি প্রাকৃতিক দুর্যোগ হয় তাহলে টাকা বাড়িয়ে নিশ্চয়ই আমরা কাজ হাতে নেবো, মানুষকে মরতে দেবোনা।

[4-20—4-30 p.m.]

সেদিক থেকে আমি বলবো যে অনাবৃষ্টি যদি হয় তাহলে টি. আর. স্কীমের মাধ্যমে আমরা অন্য বিশেষ ব্যবস্থা নিতে পারবো। এ দিক থেকে টি. আর. স্কীমে আমার কতকগুলি সাজেসন আছে।

সেই সাজেসন হচ্ছে—আমরা গ্রামে গিয়ে দেখেছি যে টি. আর. স্কীমে ১০০ সি. এফ. টি বেশী কাজ করতে দেওয়া হয় না—তার ক্ষমতা থাকা সত্বেও—সে আর কাজ করতে পারে না। সেটা সংশোধন করা দরকার। আগে কংগ্রেস আমলে তারা সাহায্য করতো না—সাহায্যের নামে রাজনীতি হোত। আমরা কিন্তু চাই যে টি. আর স্কীমে ডেভেলপমেণ্ট ওয়ার্ক হোক—কিন্তু সঙ্গে সঙ্গে তার দ্বারা মানুষকে যাতে বাঁচিয়ে রাখা যায় তার ব্যবস্থাও আমরা করবো। এদিকে যুক্তফ্রণ্ট সরকার পদক্ষেপ নিয়েছে—আমরা রেট বাড়িয়েছি। সেখানে যদি কারও কাজ করবার ক্ষমতা থাকে তাহলে তাকে ১৫০ সি. এফ. টি বা ২০০ সি. এফ. টি কাজ করবার সুযোগও দেওয়া দরকার। অন্য দিকে কথা হচ্ছে ওঁরা বলেছেন যে ১৪ কোটী টাকা বরাদ্দ ছিল রাজ্যপালের আমলে ১৯৬৮ সালে—তা এখন কমে গেছে। প্রতি বছরই যে প্রাকৃতিক দুর্গতি ঘটবে এমন কোন কথা নাই। রাজ্যপালের আমলে মেদিনীপুর, উত্তরবঙ্গ, হুগলীতে প্রাকৃতিক দুর্যোগ ঘটে—সেই জন্য ঐ টাকা খরচ হয়েছিল। এজন্য টাকা বাড়াবার প্রয়োজন নেই—যদি প্রয়োজন হয় তাহলে আমরা রিভাইজড বাজেটে তা খরচ করতে পারবো। আজকে ত্রাণ মন্ত্রী যে ব্যয় বরাদ্দ রেখেছেন তা ন্যায়সঙ্গত। তিনি দেশকে ভিখারীতে পরিণত করতে চান নি। যদি আজকে মানুষের কাজ করবার ক্ষমতা থাকে তাহলে টি. আর. এর মাধ্যমে আমরা কাজ করতে পারবো এবং টি. আর. স্কীমেও আমরা দেশের মানুষকে কাজ করাতে পারবো। আমরা দেশকে ভিখারীতে পরিণত করতে চাই না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশচীন্দ্র মোহন নন্দী:** মাননীয় স্পীকার মহাশয়, এখানে কানু ছাড়া গীত নাই। প্রথমে সরকার পক্ষের লোকেরা উঠে তাদের আমাদের এই ২২ বছরের কংগ্রেস শাসনে কি করেছে তাই বলে কংগ্রেসের মুণ্ডপাত করে বক্তৃতা আরম্ভ করলেন। কিছুতেই কংগ্রেসের ভুত তাদের ঘাড় থেকে নামছে না। কংগ্রেস মরে ভুত হয়ে গেছে—সেই প্রেতাত্মা তাদের এমন ভীত করেছে যে সব সময় চারিদিকে তারা দেখছেন কংগ্রেস কংগ্রেস কংগ্রেস। এর আগে সরকার পক্ষ থেকে বলা হোল, যে কংগ্রেসের আমলে যত টি. আর., জি. আর দেওয়া হয়েছে তা বেমালুম চুরি হয়ে গেছে—আর কেউ জি. আর-এর যোগ্য ব্যক্তি তা পায় নি। তাহলে বলতে হয় যে ২২ বছরে কংগ্রেসের রাজত্বে এমন সুখ ছিল যে জি. আর দেওয়ার প্রয়োজন ছিল না। সুতরাং এই যে গালাগালি এটা কমপ্লিমেণ্ট হচ্ছে। তারা সেলফ কনট্রাডিকটরি কথা বলছেন। ১৯৬৭ সালে একেবারে দেশে ভয়ঙ্কর দুর্নীতি ছিল, ভাবলাম সব কংগ্রেসকে ধরে জেলে পুরে দেবে। তারপর দেখা গেল বহ্বারম্ভে লঘুক্রিয়া। দুর্নীতির কোনও কেস নাই। সেই ইলেকসনের যে বক্তৃতা সেই বক্তৃতা এখানেও। আমাদের গোয়েবলস সাহেব—তার ভাল শিষ্য তার কথা Repeat a lie 10 times, people will believe it. শুধু তাই নয়, আমাদের পঞ্চতন্ত্রে ছিল মার্কস সাহেবরা ভাল করে জানেন—সেই ধূর্ত এবং ব্রাহ্মণের কথা। সেই ছাগ শিশুকে পাঁচজন ধূর্ত মিলে তাকে সারমেয়তে পরিণত করেছিল।

এখানে ১৪ দল বলে বলে যে কংগ্রেসের ইমেজ সাধারণলোকের মত করে দেবেন তাতে আশ্চর্য্যের কিছু নাই। কংগ্রেস-এর দুঃশাসন কংগ্রেসের দুর্নীতি এটা ভাল নয়, কিন্তু যেহেতু কংগ্রেস দুর্নীতি করেছে, সেই হেতু আমরা কিছু করবনা এটা কেমন কথা ? আমি জানাতে চাই টি. আর-এর যে সমস্ত টাকা তা দিয়ে আপনারা ভাল কাজ করুন। আমরা যেখানে ৭/৮ কোটী টাকা দিয়েছি, আপনারা তিন কোটি টাকা দিয়েছেন, আট কোটি টাকা দিয়ে ভাল কাজ যে করেছি তা বলছেন না। অথচ সরকার পক্ষ থেকে বলার সময় কাঁদুনি গাওয়া হচ্ছে, এই রকম পরস্পর বিরোধী বক্তৃতা এই সভাতে চলে কি করে আমিতো আশ্চর্য্য হয়ে যাই। সভাপতি মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর আগেকার দিনের কথাকে তিনি দুঃস্বপ্নের মতো মনে করেন। তিনি একদিন কংগ্রেসে ছিলেন, কিন্তু আজকে তা তাঁর কাছে দুঃস্বপ্নের মত মনে হয়। সরকার পক্ষের অন্যান্য লোক যতটা বিরোধিতা

কংগ্রেসের করে, তার চেয়ে তিনি বেশী করেন। নির্বাচনী সভায় কিছুদিন আগে তিনি বারে বারে বলেছেন কংগ্রেস ২২ বছর কিছুই করেনি,.দরিদ্র লোকের দিকে তাকায়নি, টাটা বিড়লাকে বড় করেছেন, গরীবের মুখে হাসি ফোটাতে পারেনি। মোটা ভাত কাপড় দিতে পারেনি। যুক্তফ্রন্ট আসার পর পশ্চিমবঙ্গের গরীবের মুখে হাসি ফুটছে, আশা করে আছেন তিনি তারা মোটা ভাত কাপড় পাবে এবং দু-বছরের মধ্যে খাদ্যে স্বয়ম্ভর হবে, সকলের বাড়ীর গোলা ধানে ভরে উঠবে, সকলে সুখে স্বচ্ছন্দে থাকবে, এই কথা মনে করে গত বছর যে টাকা দেওয়া হয়েছিল তার চেয়ে ৪ কোটি ৪০ লক্ষ টাকা কমিয়ে দিয়েছেন, অর্ধেকের চেয়েও কম করছেন। তাহলে দেখতে পাচ্ছি এক বছরে যুক্তফ্রন্ট ম্যাজিসিয়ান ওয়াণ্ড হাতে পেয়েছেন, অদ্ভুত কাজ হয়ে গেছে। সেজন্য পারলে পর তারা যদি এই তিন কোটি টাকাও উড়িয়ে দিতেন তাহলে খুসী হতাম।

( এই সময় ব্লু লাইট জ্বলে উঠল )

আর কি বলব, মোটে দেখছি ৫ মিনিট সময় দেওয়া হচ্ছে। প্রতিক্রিয়াশীল কংগ্রেস যারা ২০ বছর টাটা বিড়লার সেবা করে গেছে তারাই যখন ছিল এই রাজ্যের আয় কম ছিল, তখন ১৯৬৭-৬৫ সালে ধরা হয়েছিল ৫ কোটি ৪০ লক্ষ ৪৩ হাজার টাকা তার পরের বছর ৩ কোটি ৮৬ লক্ষ, তার পরের বছর ৪ কোটি ৮৫ লক্ষ, তার পরের বছর ৭ কোটি ৩৪ লক্ষ, তারপরে ৮ কোটি হয়েছিল এবং রাজ্যপালের আমলে ১৪ কোটি টাকা, আর গতবারে ৭ কোটি ৭২ লক্ষ টাকা খরচ করেছিলেন, আর এবারে গত বারের অর্ধেকের চেয়েও কম। তা থেকে মনে হচ্ছে যুক্তফ্রণ্টের বন্ধুরা এবং মুখ্যমন্ত্রী ধরে নিয়েছেন এক বছরের মধ্যে পশ্চিমবঙ্গের অবস্থা অতি সুন্দর হয়েছে। কিন্তু সঙ্গে সঙ্গে তাঁদের কথার মধ্যে পরস্পর বিরোধ রয়েছে। একদিকে বলছেন সর্বভারতীয় ক্ষেত্রে আমাদের অবস্থা অত্যন্ত খারাপ। আবার তাঁরা বলছেন আমাদের গড় আয় ৩১৭ টাকা। ইকনমিক রিভিউ-তে দেখছি সেটা ৩৩৪ টাকায় দাঁড়িয়েছে। অর্থাৎ আমাদের পশ্চিম বাংলার লোকের আয় এক টাকা করেও হচ্ছেনা। এই গড় হচ্ছে কোটি-পতি লাখ-পতি লোক-এর গড়। তাহলে তো সাধারণ লোকের আয় আট আনার চেয়েও কম। যারা ক্ষেত মজুর অনুন্নত শ্রেণী, নিম্ন শ্রেণী, মধ্যবিত্ত শ্রেণী, আন এ টাচ্‌ড ওমেন তাদের আয়তো আট আনার চেয়েও কম হচ্ছে। এই হচ্ছে আমাদের ছবি। আমি কিছুদিন আগে কোন কাজে গ্রামে গিয়েছিলাম। সেখানে যারা ক্ষেত মজুর তাদের কাজ নাই। শীতের শস্য আগেই কাটা হয়ে গেছে, রবি শস্যের চাষ এখনও হয়নি। সেই ক্ষেত মজুরের মজুরী দেড় টাকা, তাহলেও তারা কাজ পাচ্ছেনা।

[4-30—4-40 p.m.]

তাহলে দেখা যাচ্ছে সেখানে প্রত্যেকের গড়ে ৩০ পয়সা করে হয়। আমি তাদের কাছে জিজ্ঞাসা করলাম, তোমাদের কি করে চলে? তারা বলল আমরা সকালে কাজে আসি কিছু না খেয়ে। যার কাজ করি তিনি ৩/৪ খানা রুটী দেন সেটা খাই এবং বিকেলে যে টাকা পাই সেটা দিয়ে আটা কিনে আমরা স্বামী-স্ত্রী অর্ধেক খাই এবং বাকীটা ছেলেমেয়েদের দেই। এই হোল পশ্চিমবাংলার চেহারা। যেখানে এত লোক না খেয়ে রয়েছে এবং যেখানে পয়েণ্ট টু পারসেণ্ট দেওয়া হয় মন্ত্রীমহাশয় বলেছেন, সেখানে যুক্তফ্রন্ট সরকার নিজেদের কি করে জনদরদী বলেন? স্যার, ধাপ্পাবাজীর একটা সীমা আছে, কিন্তু এঁরা সেই সীমা ছাড়িয়ে গেছে। একথা বলে এই ধাপ্পাবাজদের নিন্দা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Padmalakshmi Subba** : Mr. Speaker, Sir, supporting in to the grant No. 38 presented in the House I would like to enlighten the Hon'ble Minister

of Relief through you of the hardship still being suffered by the 1968 disaster-stricken families of the hill areas of Darjeeling. The 1968-69 budget is of course double the budgeted amount of 1967-68 and this increase, I think, was owing to the 1968 disaster in the hill areas. Even then many of the families in the hill district have not been rendered with adequate help. For example, there are many families in the Teesta Bazar who are without home and they have been taking shelter in the hat sheds. Here in this Assembly I put a question to the Hon'ble Minister and the Minister also replied that some shop-cum-dwelling houses had been proposed to be built for their rehabilitation. Since then 18 months have elapsed but no.such houses or buildings have been constructed.

The affected small traders in the Teesta Bazar have made representation to the Chief Minister for loan to carry on their business. Even then they have not been given any financial assistance to carry on their trade.

Some of the affected families of Kalimpong subdivision have been rehabilitated at Bidhan Nagar in Siliguri and some 18 families have been rehabilitated at Murligachh at Bidhan Nagar in Siliguri. But the land given to each of the families is barren and unproductive. Only this morning one person came to the M L. As' Hostel at Kyd Street, and requested me to do something for them. Sir, they have not been given any manure and also there is no facility for irrigation. Only millets can be grown there So they are still in hardship. Sir, this 'Bidhan Nagar' is situated near the border of Nepal and Bihar and there are complaints that cattles and he or she buffaloes are being lifted by the thieves. Those cattles were purchased by these rehabilitated families with the loan taken from the Government.

Sir, the people there are exposed to this danger. So, I would request the Minister-in-charge to give adequate police protection to prevent this cattle theft.

In Kalimpong the people demanded C. I. sheets to help the affected families to build houses and the Government made these C. I. sheets available in Kalimpong but the C. I. sheets which were made available were beyond the reach of the poor people that is to say the poor families could not afford to purchase these C. I. sheets at normal rate. A request was made by Food Relief Committee adopting a resolution to the authority to sell or make these C. I. sheets available at concessional rate but this was not done. The C. I. sheets are being sold to the rich people and not to these affected people. Test relief work was being executed but because of the monsoon this was stopped and till today it has not been started again.

With these words, Sir, I once more support the grant and resume my seat. Thank you, Sir.

**শ্রীদেবেন্দ্রনাথ মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রিলিফ খাতে কাট মোশনের সমর্থনে আমি দু চারটে কথা আপনার সামনে রাখতে চাই। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতায় দেখা গেল যে, পর পর একটা খাতে গ্রান্টের টাকা অনেক বাড়ানো হয়েছে কিন্তু দুঃখের বিষয় এই ফেমিন রিলিফ খাতে, যেটাকে পেটের খাত বলা যায়, সেখানে বারবার কমিয়ে দেওয়া হচ্ছে। অথচ এই সরকার নিজেদের জনদরদী এবং জনহীতকর কাজ করবেন বলে প্রতিশ্রুতি দিয়ে এখানে এসেছেন। এই খাতে যে কেন কমিয়ে দেওয়া হলো তা আমি বুঝতে পারছি না। এর আগেও আমাদের মাননীয় সদস্য ডঃ সান্যাল মহাশয় দেখিয়েছেন যে কিভাবে বাজেটের টাকা পরপর কম করা হয়েছে। আমি শুধু জি. আর-এর টাকা সম্বন্ধে কিছু উল্লেখ করতে চাই। এই বছর মোট

১ কোটি ১৫ লক্ষ ৫ হাজার টাকা রাখা হয়েছে। গত বছর ১৯৬৯-৭০ সালে কিন্তু এই জি. আর খাতে ৩ কোটি ৯৬ লক্ষ ৮২ হাজার টাকা হয়েছিল। কাজেই এটাকা কেন যে কমানো হলো আমি বুঝতে পারছি না। অবশ্য মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয় আমাদের আশ্বাস দিয়েছেন যে দরকার হলে তারা টাকা বাড়াবেন, সেই আশ্বাসে আমরা কিছুটা ভরসা পাচ্ছি, কারণ যদি লোকে কিছু পায়। এর আগে সরকারী পক্ষের একজন সদস্যের বক্তৃতাতে শুনলাম যে দুটি কারণে দিক বিশেষে আমাদের দেশ ক্ষতিগ্রস্ত হয়। উত্তরদিকে বন্যা বিধ্বস্ত এরিয়া, যেখানে বন্যার ফলে ঘরবাড়ী, সম্পত্তি থেকে আরম্ভ করে সব কিছু ভেসে যায়, রাস্তাঘাট ভেসে যায়, যার ফলে সেখানে সঙ্গে সঙ্গে রিলিফের সবরকম ব্যবস্থায় অধিকাংশ টাকা সেখানে খরচ হয়। কিন্তু বিশেষ করে যে কয়টি জেলার কথা বলেছেন তাতে পুরুলিয়া আছে, বাঁকুড়া আছে, এবং কিছু অংশ মেদিনীপুরের আছে।

যেসব জেলা খরা, ড্রাউট এরিয়া, বরাবর খরা লেগেই আছে, ১ বছর সামান্য বৃষ্টি হল তারপর বৃষ্টি নেই আকাশের দিকে চেয়ে চাষীরা থাকে, ক্রনিক ড্রাউট এরিয়া যাকে বলে সেখানে চাষী ক্ষেত মজুররা তিলে তিলে না খেয়ে বা দিনে একবার খেয়ে আধপেটা খেয়ে মুমূর্ষু অবস্থায় দিন কাটাচ্ছে। সেইসব জায়গায় কোনরকম কাজের ব্যবস্থা নেই। সেখানে জমিতে কেবল একটা ফসল ধান হয় তাও বিঘায় এভারেজ কষলে ৫, ৭ মণ হয়। গত বছর সময়মত জল না হওয়ার জন্য মন্ত্রীমহাশয় বলেছেন দেরীতে বৃষ্টি হওয়ার জন্য ভাদ্র মাসে ধান রোপন হয়েছিল তারপর যখন ধান ফুটলো তখন আকাশের জল নেই ফলে ধানের ভেতর চাল নেই, শতকরা ৩০ পারসেন্ট ধান পাওয়া যায়। দুর্ভাগ্যের কথা ঐসব অঞ্চল থেকে বোখারো ষ্টীল প্ল্যান্ট, কোল্‌ড্‌ ফিল্ড এরিয়া, জামসেদপুর টাটা অঞ্চলে লোকে কয়লা কাটবার জন্য যাচ্ছে, বিহার সরকারের কণ্ট্রাক্টাররা বলছে বাংলাদেশে কি খাবার নেই যে এখানে কাজ করতে এসেছো। কণ্টাক্টারের অত্যাচারে কয়েকটা ফ্যামিলি বাচ্চা কাচ্চা নিয়ে যারা কাজে গিয়েছিল পায়ে হেঁটে তাদের ফিরে আসতে হয়েছে, এই অবস্থা পুরুলিয়া জেলায় এবং আর একটি জেলা বাঁকুড়ার লোক পড়েছে। আগে পুরুলিয়া বাঁকুড়ায় লোক অনাহারে মরতো। কিন্তু যুক্তফ্রন্ট হবার পর অনাহারে মরার খবর পাওয়া যায় না, লোকসেবক দলের বিভূতি দাসগুপ্ত মহাশয় শরিকি সংঘর্ষ মেটাতে ব্যস্ত, পুরুলিয়ার কথা তাঁর নজরে পড়ছে না। তাই পুরুলিয়ার আদিবাসী, হরিজন, কৃষি মজুর যাদের ক্ষেতে কিছু কিছু ধান হয়েছিল তাদের আর ২, ১ মাস চলবে তারপরে তাদের কি করে চলবে সে বিষয়টা আপনার সামনে রাখছি। এই অবস্থা ঘোচাবার জন্য মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন হাজারে ২জন লোককে জি. আর. দেবেন। কয়েকজন বিরোধীপক্ষের সদস্য বললেন, যে ফুড রিলিফ কমিটি আছে বলে তারা বলেন যে হাজারে দুটার বেশী নাম লেখা হবে না। এই হাজারের মধ্যে অন্ততঃ ১০জন অন্ধ খঞ্জ আছে তাদের অবস্থা কি হবে? অন্ততঃ আমি বলছি এই রিলিফ ৫জনকে দেওয়া হোক এই যে হাজারে পয়েন্ট ২ দেওয়া হচ্ছে—আমাদের পুরুলিয়া জেলার অবস্থা এমনই খারাপ যে লোকে সজনে পাতা, সকরগন্ধ খেয়ে দিন কাটাচ্ছে। সেজন্য এই রিলিফ অন্ততঃপক্ষে হাজারে ৫জনকে দেওয়া উচিত। এরপরে কেয়ার সম্বন্ধে ২/৪টা কথা বলতে চাই। কেয়ারের যে মাল শিক্ষকরা নিয়ে যেত সেটাও ২/৩ মাস বন্ধ। কেয়ারের মাধ্যমে যে কাজ হয় সেসব কাজ দিয়ে দেশের লোককে কোনরকমে সামান্য খাওয়াতে পারে। তা না হলে লোকের অবস্থা আরো খারাপ হবে, দেশে চুরি ডাকাতি রাহাজানি বেড়ে যাবে। আমি ১৯-২ তারিখে যুগান্তরে একটা ষ্টেটমেণ্ট দিয়েছি সেটায় আমি সব কথা বলেছি। সেজন্য আমি বলছি পুরুলিয়া জেলা অবহেলিত গরীব জেলা, বাঁকুড়া জেলার অবস্থাও তাই। সেখানে ফেন ভাতও লোক পায়না, তাও তারা একবেলা করে খেতে পায়। সেজন্য বলছি যাতে রিলিফের কাজ হয়, সেটা সুষ্ঠুভাবে ভালভাবে ব্যাপকভাবে হয় তার ব্যবস্থা করা দরকার। ফুড রিলিফ কমিটির যারা মেম্বার কনভেনার হয়ে আছে তার মেম্বার হয়েও শরিকি সংঘর্ষ চালাচ্ছে। গরীব দুস্থ মজুর লোকেরা জি. আর. পাচ্ছে না এদিকে লক্ষ রেখে জি. আর. যাতে ৫

পারমেণ্ট দেওয়া হয় তার ব্যবস্থা করুন। আমি কাট মোসানের সমর্থনে আমার বক্তব্য রেখে এই ব্যয়বরাদ্দের বিরোধীতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রীআবদুর রেজ্জাক খান**ঃ মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্যদের অনেক কথা আমি শুনলাম এবং সকলকে আমি ধন্যবাদ দিচ্ছি যারা রিলিফ খাতে আরো টাকা চেয়েছেন এবং যাতে রিলিফ সকলকে দেওয়া যায় এইরকম অভিমত পাশ করেছেন। তাঁরা যেটা চেয়েছেন আমিও সেটা চাই এবং তা যাতে হয় তারজন্য আমি তাদের সকলকে আশ্বাস দিচ্ছি। অপজিসানের দিক থেকে এই যে অজুহাত এটা শুধু অপজিসানের জন্য করেছেন কিনা জানিনা কিন্তু তারাও এটা চেয়েছেন, মৌলিক ভাবে তাদের সঙ্গে আমার বিরোধ নেই ধরে নিচ্ছি। কিন্তু তাদের ভ্রম হয়েছে টাকা আসবে কোথা থেকে, কিভাবে মঞ্জুর হবে। এই বাজেটটা ভাল করে তারা উপলব্ধি করেনি বলে আমার মনে হচ্ছে। যখন বলা হল আমরা কোনরকম দুর্যোগের টাকা এর মধ্যে ধরিনি তখন তাদের স্বাভাবিকভাবে বোঝা উচিত ছিল যে প্রাকৃতিক দুর্যোগ ইত্যাদি বাদ দিয়ে আমরা এই টাকা ধরেছি। এই কথাটা যদি বোঝবার চেষ্টা করেন তাহলে দেখবেন যে বাজেট ঠিকই আছে। ৮ কোটী হোক বা ১৫ কোটী হোক যখন যে টাকাটা প্রাকৃতিক দুর্যোগের জন্য হয়েছে আপদ বিপদের জন্য হয়েছে সেটা যদি বাদ দিয়ে হয়, নলিনাক্ষ সান্যাল এটা ভাল করে বুঝবেন, ৬৪ ফেমিন এটা শুধু ফেমিন খাত, দুর্যোগের দরুন যে অবস্থা তারজন্য বাজেট আছে, অন্য সমস্ত জিনিষ-এর মধ্যে ঢোকাবেন না। অন্য পারমানেণ্ট রিলিফ অন্ধ খঞ্জদের যে সমস্ত দেওয়া হয় তা আমাদের ৬১ হেড থেকে যায়। সেটাও এর মধ্যে আসছে না। রিলিফের এক অংশ আছে আবার আর একটা অংশ দুর্যোগের দরুন সেটাও বাদ। তাহলে দাঁড়াচ্ছে এই দুর্যোগ ছাড়া যে স্বাভাবিক অবস্থা তার দরুন এই টাকা বরাদ্দ। এবারে বুকে হাত দিয়ে বলুন এই টাকা যথেষ্ট কিনা? তারপর দুর্যোগ আসবে কি হবে উনি তো বুঝতে পারছেন না টাকা কি করে আসবে। যুক্তফ্রন্ট সরকার বিভিন্ন খাতে টাকা রেখেছেন যদি সেরকম বড় রকমের আকস্মিক বিপদ হয় তাহলে সমস্ত খাতের টাকা বন্ধ রেখে এই খাতে দেওয়া হবে। এটা আমরা বলছি জোর করে এই কারণে যে এই সরকার যুক্তফ্রন্ট সরকার। ভারত সরকারের পক্ষ থেকে, ৪ ফাইনান্স কমিসানের পক্ষ থেকে গত বছর বলেছিলেন যে ৫ কোটী ৩৫ লক্ষর উপর খরচ হয়ে গেলে তারপর তারা পার্টিসিপেট করবেন, তাদের সাহায্য আসবে, তারা ১২ আনার মত দেবেন ইত্যাদি।

[4-50—5-00 p.m.]

এবার তাঁরা কি জানিয়েছে? তাঁরা জানিয়েছেন ওই অঙ্কটা কমিয়ে এনে ২ কোটি ৬১ লক্ষ টাকার উপর ন্যাচারাল ক্যালামিটিসের জন্য ভারত সরকার দেবেন ত্রাণ খাতে। এটা একটু বুঝে নিন। ডাঃ নলিনাক্ষ সান্যাল বোঝবার চেষ্টা করুন ভাল বুঝবেন। যদি বিরোধীতা করাই উদ্দেশ্য হয় তাহলে বুঝতে পারবেন না। কাজেই একটা পথ সুগম হয়ে যাবে। গত বছর আরও জের ছিল জলপাইগুড়ির বন্যার। তার দরুন সেসব বাজেটের মধ্যে ছিল। এবার সেসব নেই। এতএব তাকে বাদ দিয়েছ ধরা হয়েছে। শুধু ন্যাচারাল কনডিসানের জন্য এই বাজেট। আমি মনে করি জি, আর, টি, আরের জন্য যা প্রয়োজন তা এর থেকে মেটাতে পারবো। যদি তা না পারি সেরকম অবস্থায় আপনাদের বলে রাখি একটা কথা আমরা যে করে হক ব্যবস্থা করবো। গত বছর বাংলাদেশে যা হয়ে গিয়েছে তা স্মরণে রাখুন। একটা জিনিষ হয়ে গিয়েছে জোতদার বড় বড় ধনী যারা, যারা গ্রামদেশে কিছু সাহায্য করতেন তাদের সঙ্গে সংঘর্ষ হয়ে গিয়েছে গরীবশ্রেণীর। জোতদার শ্রেণীর সঙ্গে একটা বড় রকমের সংঘর্ষ হয়ে গিয়েছে, এখানে বড় বড় কল কারখানার মালিকের সঙ্গে সংঘর্ষ হয়েছে। আমি বিলক্ষণ মনে করি এবং যুক্তফ্রন্ট সরকার মনে করেন সংঘর্ষের ফলে ক্রেডিট মিটেয়ে

ওই গ্রামে যারা জোতদাররা কিছু সাহায্য করতেন সেইসব সাহায্য বন্ধ হয়ে গিয়েছে এবং যুক্তফ্রন্ট সরকারের উপর দায়িত্ব পড়েছে প্রধানত কাজ দিয়ে ক্রেডিট দিয়ে সাহায্য করার। গরীবদের উপর ভিত্তি করে লড়াই করে এই সরকার কায়েম হয়েছে। তাদের সাহায্য করতে বাধ্য। এটা বিস্মৃত হতে পারে না এই সরকার এবং যুক্তফ্রন্টের কোন শরিক। অতএব ভাবনার চিন্তার কোন কারণ নেই, কাঁদুনীর কোন কারণ নেই। কিন্তু ডেফিসিটটা বড় করে দেখালেই কি আপনারা খুসী হতেন? না বড় করে ডেফিসিট দেখাবার প্রয়োজন ছিল? আমরা তা দেখাবো না। প্রয়োজন হলে টাকার ব্যবস্থা করতে পারবো—এটা ভরসা আছে। আমরা সাপ্লিমেণ্টারী বাজেট করতে পারি। কাজ যাতে রেগুলার দিতে পারি সেইজন্য গোড়া থেকেই বাজেটে ব্যবস্থা করে রেখেছি। এই সম্পর্কে সন্দেহ রাখার প্রয়োজন নেই। আমাদের অনেকের মনেও সন্দেহ আছে এই যে টাকা হয়ত পাওয়া যাবে না এবং দায়িত্ব পালন করতে যাচ্ছি না। আমি জোর ক'রে বলতে পারি আমরা রুখবো। যেমন করেই হক ওই শক্তিকে আমাদের সাহায্য করে যেতে হবে এবং আপনারা বিলক্ষণ জেনে রাখুন এই প্রথম বাংলাদেশে কাজের সংস্থান রেগুলার হবে।

বাঁকুড়ার খরার কথা বললেন। আমি বলছি শুধু পুরুলিয়ায় এই মাসে ২ লক্ষ টাকা দিয়েছি। খরার জন্য কিছু হয়নি যাঁরা বলেন, তাঁরা কিছুই দেখেন না। বাঁকুড়ায় G.R.-এর জন্য ৩৮ হাজার টাকা দেওয়া হয়েছে। অতএব আমরা সমস্ত বিষয়ে অবহিত আছি। কিন্তু একটা কথা হচ্ছে যে খরার জন্য ফসল হানি হয়েছে একথা কেউ বলেননি। যদি বলতেন তাহলে আমি ভারত সরকারের কাছে একথা বলতে পারতাম এবং টাকা আদায় করতে পারতাম। টাকা ভারত সরকারের কাছ থেকে আদায় হবে। কিন্তু এজন্য তাঁরা কি কেউ কোনদিন telegram পাঠিয়েছেন। B. D.O. office, D. M. office থেকে কোন report আসেনি যে ব্যাপক খরা হয়েছে। ভারত সরকারের কাছ থেকে টাকা আদায় করতে হলে এটা দরকার ছিল, কিন্তু তাঁরা তা miss করেছেন। সুতরাং এটা শুধু মন্ত্রীর দোষ নয়। টাকা পাওয়া যায়। যারা অন্ধ খঞ্জ বা আরও কোন বিশেষ কারণ আছে G.R. দেওয়া হয়। Permanently অক্ষম লোকের দায়িত্ব সরকার নিয়েছে এবং তা করা হবে। ২১০ বা ৩১০ এর মধ্যে সীমাবদ্ধ করে রাখার দরকার নেই। আপনারা সঠিক list করে দিন। কিন্তু তাও হচ্ছে না। অনেক জায়গায় ত্রুটিবিচ্যুতি হয়েছে। কিন্তু নীচের দিকে বিতরণের জায়গায় হয়েছে। সেজন্য সুষ্ঠুভাবে কাজ পরিচালনার জন্য Food Committee করা হয়েছে। আমি আশা করি তারা সুষ্ঠু হয়ে উঠবেন। পুনর্বাসন সম্বন্ধে বলা হয়েছে জমি পাচ্ছেনা। আমি Relief Minister হিসাবে জমি দেব কোথা থেকে? আমি টাকা নিয়ে বসে আছি, গৃহ নির্মাণের টাকা দিতে পারছি না। এটা কি আমার দোষ? যেখানে যাওয়া দরকার সেখানে যাননা। গম দেবার ব্যবস্থা আমার নেই। আমি টাকা নিয়ে দিতে পারছি না। আমার অনেক কথা ছিল। কিন্তু সময়ের অভাবে আমি বলতে পারলাম না। আমি শুধু বলব যে সবাই মিলে এটা করবেন এবং সমস্ত ছাটাই প্রস্তাবগুলির আমি বিরোধীতা করছি।

[5-00—5-10 p.m.]

The motion of Dr. Nalinaksha Sanyal that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Sachindra Mohan Nandy that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Subodh Chandra Maiti that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Dr. Zainal Abedin that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Gyan Singh Sohanpal that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Abdur Rezzaque Khan that a sum of Rs. 3,50,12,000·00 be granted for expenditure under Grant No. 38, Major Head : "64—Famine Relief" was then put and agreed to.

## DEMAND FOR GRANT NO. 31

Major Head : 39—Miscellaneous Social and Developmental Organisations—Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes.

**Shri Deo Prakash Rai** : Sir, On the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2, 28,66,000 be granted for necessary expenditure under grant No. 31, Major head : "39—Miscellaneous Social and Developmental Organisations—Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes.

2. I an concious that this amount is grossly inadequate to meet the requirements for the educational, economic and social upliftment of nearly 70 lakhs of Scheduled Castes and 21 lakhs of Scheduled Tribes which together constitute nearly 26% of the total population of the State. But considering the tight financial position of the State Government as a whole, we should proceed to ameliorate the condition of these downtrodden and backward people as faithfully as we can with this meagre amount.

3. I am glad to inform the House that a Sub Committee of the Cabinet has been formed for co-ordinating the activities of various Departments and also to review the position of Scheduled Castes and Scheduled Tribes to State Government Services.

4. All the schemes which proved to be beneficial to the Scheduled Castes and Scheduled Tribes are being continued and certain new schemes have been introduced in order to meet the long-felt necessity of these people. The new schemes are as follows :

(a) To improve the chances of their success in the competitive examinations for recruitment to the State services, a pre-examination training centre has been started under which intensive and extensive coaching on all compulsory subjects is given free to the Scheduled Caste and Scheduled Tribe students aspiring to enter into higher Government services through competitive examinations. During the training course, each student is given a stipend also.

(b) A residential Junior High School for tribal girls at Belpahari in the district of Midnapore has been started. The entire expenditure including boarding and lodging will be borne by the Government. The provision has been made for 120 girl students.

(c) The next G.D.A. course at Bankura has been kept reserved for more backward Scheduled Caste women.

(d) A college hostel building will be constructed at an estimated cost of Rs. 4 lakhs for the Scheduled Castes and Scheduled Tribe students reading in Calcutta colleges.

5. Due to paucity of funds all the eligible students could not be given tuition fees and hostel charges during the years 1966-67 and 1967-68. As a result an arrear to the tune of Rs. 11 lakhs was accumulated and the School authorities were put to hardship. I am glad to inform that the entire amount has been sanctioned during 1969-70.

6. A decision has been taken to reserve adequate number of seats in all the educational institutions including schools and colleges and the hostels attached to them for Scheduled Caste and Scheduled Tribe students. The reservation will also apply to Medical, Engineering, Dental, Veterinary Colleges as well as in Pharmaceutical and Nursing courses.

7. It has also been decided to extend the order of reservation of posts in the services under this Government to Class I services and to take effective measures to ensure that the orders are faithfully carried out by the Departments concerned.

8. A proposal has been submitted to the Government of India to enhance the rate of post-matric scholarships, to revise the rules for the schemes connected with T. D. Blocks and the construction of quarters for the sweepers and scavengers, as the existing rules, the existing rates and the specifications are not sufficient nor suited to meet the present conditions.

9. The Government will not lag behind in their efforts to implement the directive principles of the Constitution faithfully for all round development of Scheduled Castes and Scheduled Tribes.

Whith these words, Sir, I commend my motion for the acceptance of the House.

**Mr. Speaker:** All the cut motions are in order and are taken as moved.

Shri Bijoy Singh Nahar: That the amount of the demand be reduced to Re. 1.

Shri Santosh Kumar Roy: That the amount of the demand be reduced to Re. 1.

Dr. Nalinaksha Sanyal: That the amount of the demand be reduced by Rs. 100.

Dr. Zainal Abedin: That the amount of the damand be reduced by Rs. 100.

Shri Gyan Singh Sohanpal: That the amount of the demand be reduced by Rs. 100.

Shri Jagadananda Roy: That the amount of the demand be reduced by Rs. 100.

Shri Narayan Naskar: That the amount of the demand be reduced by Rs. 100.

Shri Amarendra Mondal: That the amount of the demand be reduced by Rs. 100.

**শ্রীনারায়ণ নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সিডিউল্ড কাষ্ট, সিডিউল্ড ট্রাইব এবং ব্যাকওয়ার্ড ক্লাসের বাজেট আলোচনা করতে গিয়ে যে কথা সবার আগে মনে হয় যে এই সিডিউল্ড কাষ্ট সিডিউল্ড ট্রাইবের দোহাই দিয়ে কিছু সরকারী কর্মচারীদের লালন পালন করার প্রশ্ন যদি উঠে তাহলে এই বাজেটকে সমর্থন করতে পারা যায় এবং আমারও সমর্থন করতে দ্বিধা নেই। প্রথম কথা

বাংলাদেশে যে জনসংখ্যা তার শতকরা ২৬ জন ১৯৬১ সালের সেন্সাস অনুযায়ী ছিল এখন হয়ত ২৮ জনে পরিণত হয়েছে। এত বিপুল সংখ্যক জনসাধারণ যারা শিক্ষায় অগ্রসর না, যাদের মধ্যে নানা রকম কুসংস্কারাচ্ছন্ন, যারা সেই বিরাট এলাকায় সেই অধিবাসীদের জন্য যে ধরণের বাজেট এখানে আনা হয়েছে যেটা খুবই আশ্চর্যজনক। আমরা জানি, একজন মাননীয় সদস্য ওদিক থেকে চিৎকার করে উঠলেন যে কে দায়ী, আমি তার সঙ্গে সুর মিলিয়ে বলছি দায়ী কংগ্রেস। তাহলে কি আমরা কংগ্রেসের সঙ্গে প্রতিযোগিতা করতে নেবেছি? কংগ্রেস যদি ১০ হাত ডুবিয়ে থাকে আমরা কি তাহলে প্রতিযোগিতা করে আরো ১৫ হাত নিচে ডুবিয়ে দেবো? আজকে এই ধরণের চিন্তা নিশ্চয়ই আমাদের থাকা উচিত নয়। এরা একটা ঐতিহাসিক এবং বৈপ্লবিক ঘটনার কথা বলে থাকেন যা আজকে জনসংখ্যার এক চতুর্থাংশ বেশী, যাদের শিক্ষাদীক্ষা সকল ক্ষেত্রে অনগ্রসর, যাদের শিক্ষাদীক্ষা সম্পূর্ণ না হলে দেশের উজ্জ্বল ভবিষ্যতের কোন আশা বা পরিকল্পনা করা সম্ভব নয়। তাদের জন্য ২ কোটী ২৮ লক্ষ ৬৬ হাজার টাকা যদি বরাদ্দ করে থাকেন তাতে তাদের কি হবে আমি জানিনা। যদিও এই কথা আলোচনা করতে গিয়ে যে কথা আমার মনে হয় তার মধ্যে আমরা দেখি সরকারী কর্মচারীদের মাইনে এবং এসট্যাব্লিশমেন্ট বাবদ ৩৩ লক্ষ ২৭ হাজার টাকা, এটা একটা অদ্ভুত ঘটনা। এখানে কেন্দ্রের কাছ থেকে যে টাকা পাওয়া যায় সে হচ্ছে ১ কোটি ১৮ লক্ষ ৩৭ হাজার টাকার মত। যেটা কেন্দ্র সম্পূর্ণভাবে দেবে সেটাও আবার আমাদের বাজেটের মধ্যে রাখা হয়েছে। বাকী যে টাকা ৭১ লক্ষ ১৭ হাজার টাকা সেই টাকার শতকরা ৪০ ভাগ আমাদের যুক্তফ্রন্ট সরকার, সদাশয় সরকার এই বিপুল সংখ্যক জনগণের, মোট জনসংখ্যার চার ভাগের এক ভাগ, তাদের জন্য এই ধরনের ৪০।৫০ লক্ষ টাকা দিয়ে কি মঙ্গল সাধন করা যাবে তা আমার জানা নাই। এ হয়ত হতে পারে যে এই মানুষদের জন্য একটা কিছু রেখে দিয়ে সবাইকে অনেক কিছু দেওয়া হয়েছে এবং তাদের অনেক মঙ্গলের কাহিনীর কথা বলা হচ্ছে—একথা নিশ্চয়ই যাদের জন্য বাজেট তাদের কাছে বললে তারা সন্তুষ্ট হবেন কারণ তারা চীৎকার করতে পারে না, তারা তাদের দাবি দাওয়া আদায় করে নিতে পারে না, তারা আন্দোলন করতে শেখেনি কিন্তু যারা এখানে প্রোগ্রেসিভ বলে নিজেদের বলে থাকেন এবং যারা আমাদের থেকে বেশী জানেন বলে বিশ্বাস করি তাদের এত জানার পর তারা এই ধরনের একটা বৈপ্লবিক বাজেট এখানে উপস্থিত করতে পারেন এটাই চিন্তার কথা।

[5-10—5-20 p.m.]

মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, অসংখ্য ধন্যবাদ আমাদের মন্ত্রী মহাশয়কে যিনি এইমাত্র একটা Statement রাখলেন। সেই ষ্টেটমেণ্টে তিনি বলেছেন—

"I am glad to inform the House that a Sub-Committee of the Cabinet has been formed for co-ordinating the activities of the various Departments and also to review the position of Scheduled Castes and Scheduled Tribes to State Government services."

আরো একটা জায়গায় তিনি বলেছেন—এখানে আমরা জানি—এই সরকারের দ্বারা একটি Sehduled Castes and Scheduled Tribes' Welfare Board স্থাপন করা হয়েছে। যারা Scheduled Caste এবং Scheduled Tribes and other backward class-এর নানা অসুবিধা ও দুঃখদারিদ্র্য কথা নিয়ে recommendation পাঠান ঐ কেবিনেটের কাছে, তাদের সেই recommendation যে কার্যকরী হবে—এ বিশ্বাস আমাদের আছে। আমরা দেখেছি ঐ Scheduled Castes and Scheduled Tribes' Welfare Board-এর যে recommendation—সে নিশ্চয়ই সর্বসম্মতিক্রমে গৃহীত resolution—কংগ্রেস আমলের মত মন্ত্রীমহাশয় এখানে পেশ করেছেন। তাঁরা

যে recommendation করেছেন এবং মুখ্যমন্ত্রীও সে সম্বন্ধে বক্তব্য রেখেছেন, সেই recommendation কি সত্যই কার্য্যকরী করা হবে? একথা কি আমরা বিশ্বাস করতে পারি?

তারপর বাংলাদেশের শিক্ষাদীক্ষার কথা বলা হয়েছে। বাংলাদেশের যে সমস্ত গ্রামে কোন প্রাইমারী স্কুল নাই, সেই সব Scheduled Castes ও Scheduled Tribes অধ্যুষিত এলাকায় ঐ পনেরশ' প্রাইমারী স্কুল যা স্থাপন করা হবে ব্লক ধরে ধরে তাদের ভাগে বোধহয় তিন চারটার বেশী পড়বে না। তাতে Scheduled Castes-দের যে কতখানি শিক্ষাদীক্ষার ব্যবস্থা করা যাবে তা অনুমান সাপেক্ষ। আমরা জানি Scheduled Castes ও Scheduled Tribes' Welfare বোর্ডে যে সর্বসম্মত সিদ্ধান্ত গৃহীত হয়েছে, গ্রামাঞ্চলে যে সমস্ত প্রাইমারী স্কুল আছে Scheduled Castes ও Scheduled Tribes অধ্যুষিত এরিয়ায় যারা তাদের নিজেদের দাবীদাওয়া পূরণ করাতে সক্ষম হন না আন্দোলন করে, চীৎকার করে মন্ত্রীসভার কাছ থেকে দাবী পূরণ করাতে পারেন না, আমি বিশ্বাস রাখি সেই বোর্ডের recommendation কার্য্যকরী করা হবে।

আর একটা recommendation আমরা জানি যে কোন একটি জেলার কথা যদি ওঠে,— ধরুন যদি ২৪-পরগণা জেলার কথা ওঠে—সেখানে একচতুর্থাংশের বেশী Scheduled Castes area। সেই Scheduled Castes-এর যে সমস্ত ছেলেমেয়ে লেখাপড়া শিখছে Competition-এ শতকরা তাদের ১৫ জন চাকরী পাবে এই ব্যবস্থা আছে। সেই ব্যবস্থা অনুসারে কতজনকে নেওয়া হয়ে থাকে সঠিক আমার সেটা জানা নাই। তবে এই কথা বলতে চাই যে যদি তা না নেওয়া হয়ে থাকে, এতদিন ধরে যাদের বঞ্চনা করা হয়েছে, সেই একচতুর্থাংশ populationwise যদি তাদের মধ্য থেকে শিক্ষক নিয়োগের ব্যবস্থা করা হয়, তাহলে সেটা খুবই আনন্দের কথা হবে।

তারপর Reservation of Vacancy রাখবার জন্য তাঁর কাছে বলছি। এই Reservation of Vacancyর একটা কোটা আছে। আপনি জানেন যেখানে Scheduled Castesএর শতকরা ১৫ জন এবং Scheduled Tribes-এর ক্ষেত্রে শতকরা ৫জন—এইভাবে তাদের appointment দেবার ব্যবস্থা আছে। কিন্তু সেটা নালিশ করা হয় না। এই কোটা অনুসারে চাকরী দেবার জন্য একটি সার্কুলার সেন্ট্রাল গভর্ণমেণ্ট দিয়েছেন—যা সকল মন্ত্রীমহাশয় জানেন। সেই সার্কুলার অনুযায়ী খবরের কাগজে নানা চাকরীর recruitment নোটিশ দেখা যায়। সেই সার্কুলার maintained করা উচিত। বোধহয় সবক্ষেত্রে তা maintain করা হয় না। আমরা জানি বিভিন্ন সরকারী অফিসে ডিপার্টমেণ্টে যেসব কর্মচারী আছে তারমধ্যে ঐ 15 per cent এবং 5 per cent Scheduled Castes এবং Scheduled Tribes এর কর্মচারী নাই। মন্ত্রীমহাশয়ের যে Scheduled Castes এবং Scheduled Tribes Department রয়েছে, তার সেই নিজস্ব ডিপার্টমেণ্টে কি এই Category ভাগ করে 15 per cent এবং 5 per cent কোটা maintained করা হয়? তিনি হিসেব নিয়ে দেখবেন—তা হয় না। আমি ১৯৬৫-৬৬ সালে হিসেব নিয়ে দেখেছি—3 per cent to 4 per cent-এর বেশী হবে না—এইটুকু খোঁজ পাওয়া যেতে পারে আর গেজেটেড্ র‍্যাংকে বড় জোর 2 per cent হবে। এর বেশী হবে না। আমরা শুধু গালাগালি দিয়ে নয়, শুধু বিরূপ সমালোচনা করে নয়—প্রকৃত যা ঘটনা ঘটছে, সেইমত সার্কুলার মানা হয় সর্বত্র—এই কথাই জোর দিয়ে আপনাকে বলছি। আমি সদাশয় এই যুক্তফ্রন্ট সরকারকে বলবো—আপনারা ঐ সার্কুলার অনুসারে কাজ করুন, আপনারা প্রতিশ্রুতিবদ্ধ। শুধু কংগ্রেস আমলে কি হয় নাই, কি তাঁরা করেন নাই,– কংগ্রেস যদি কোন অপমানের কাজ করে খেলো হয়ে থাকেন, তাঁদের সঙ্গে আপনারা প্রতিদ্বন্দ্বিতা করে আর বেশী খেলো হতে যাবেননা। সেইজন্য আমি আপনার কাছে একটা Suggestion রাখতে চাচ্ছি—Recruitment-এর ক্ষেত্রে—শুধু এ নিয়ম মাফিক যে সমস্ত Recruitment notice পাওয়া যাবে, সেই recruitment

বোর্ডে অন্ততঃ একজন করে যদি Scheduled Castes ও Scheduled Tribesএর সদস্য থাকেন—সেই recruitment বোর্ডে স্থান পান, তাহলে তাঁরা সেখানে লক্ষ্য করতে পারবেন—প্রকৃতই ঠিকমত সার্কুলার অনুযায়ী রেশিও মেনটেন করা হচ্ছে কি হচ্ছে না।

আজকে যদি পাব্লিক সার্ভিস কমিশনে সেডুল কাষ্ট এবং সেডুল ট্রাইবদের একজন করে ব্যক্তি সেখানে রিক্রুমেণ্ট বোর্ডে রাখা হয় তাহলে লোকে বুঝতে পারে যে সেডুল কাষ্ট এবং সেডুল ট্রাইবদের অধিকার খর্ব করা হচ্ছে না। মাননীয় ডেপুটী স্পীকার মহোদয়, আজকে তেমনি ভিন্ন ভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানের ক্ষেত্রে উঠে যে কথা এখানে মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন—আমি আশা করি যে তিনি সেটার দিকে লক্ষ্য রাখবেন। এই প্রসঙ্গে আমি অভিনন্দন জানাই আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী শ্রীননী ভট্টাচার্য্য মহাশয়কে, তিনি একবার বলেছিলেন মেডিকাল কলেজে য়্যাডমিসনের ক্ষেত্রে কতজন আমরা সেডুল কাষ্ট এবং সেডুল ট্রাইবস নেব সেটা কাগজে ছাপিয়ে সকল সদস্যদের মধ্যে দিয়ে দেব, দিয়েছেন তিনি, আমরা সেটা দেখেছি এবং খুসী হয়েছি এবং তাঁর কাজের আমি প্রশংসা করছি। মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আজকে একটা সবচেয়ে আশ্চর্যজনক ঘটনা, গত ১৭ই ফেব্রুয়ারীর কালান্তর খবরের কাগজে দেখলাম এবং সেটা দেখে হতভম্ব হয়ে গেলাম—এখানে লেখা আছে "পশ্চিমবঙ্গ সরকারের আদিবাসী গবেষণা কেন্দ্রটি তুলে দেবার ষড়যন্ত্র চলছে, স্বয়ং ডাইরেক্টর মহোদয় এই কাজের সঙ্গে যুক্ত।" আমি জানি না এই ধরণের অবস্থা বাংলাদেশে এসেছে কিনা। আজকের দিনে বাংলা দেশের গ্রামে গ্রামে যে হাজার হাজার মানুষ বাস করে সেই মানুষগুলিকে নিয়ে অনেক সময় অনেক শিক্ষিত, বুদ্ধিমান, প্রগ্রেসিভ ব্যক্তিরা ছিনিমিনি খেলতে আরম্ভ করে—আমরা তাদের ঐ সমস্ত আন্দোলনের কথা যাই বলি না কেন নকশালবাড়ী বলুন, ডেবরা, গোপীবল্লভপুর বলুন, তাদের লাঠি, বল্লম দিয়ে যখন এগিয়ে দেবার ব্যবস্থা করি তখন তারা সাধারণ কথা ভুলে যেয়ে আন্দোলনে ঝাঁপিয়ে পড়ে, ভাল মন্দের দিকে তারা তাকায় না, সেই সমস্ত মানুষরা শিক্ষাদীক্ষা পেয়ে বর্তমানে অনেক অগ্রসর হয়ে গেছে। আজকে তাদের সম্পর্কে আলাপ আলোচনা করা, তাদের সমস্যা সম্পর্কে চিন্তা করা, সে সম্পর্কে রিসার্চ করার মত অবস্থা আর থাকবে না বা রিসার্চ করার সময় বা সুযোগ চলে গেছে, আর দরকার নেই, এই খবর খবরের কাগজে পড়ে আমরা অবাক হয়ে যাই। কিছুদিন আগে এই য়্যাসেম্বলীতে আমাদের গেটের সামনে যাদের ২।৩ বছরে একটা কাপড় কেনা ভাগ্যে জোটে, তারা এখানে ছেঁড়া কাপড় পরে, খালি গায়ে তীর ধনুক, বল্লম নিয়ে দামামা বাজাতে বাজাতে এতগুলি সুন্দর বাবুদের কাছে সেই দৃশ্য দেখিয়ে তাদের সন্তুষ্ট করতে আসেনি। সেই সমস্ত সেডুল কাষ্ট এবং সেডুল ট্রাইবদের উন্নতি করার কি এই ব্যবস্থা? আজকে আমরা জানি বাংলাদেশে যে হারে জনসংখ্যা আছে সেই জনসংখ্যার যেখানে ১/৪-এর বেশী সেডুল কাষ্ট এবং সেডুল ট্রাইব তাদের শিক্ষা দীক্ষার সাথে বাংলাদেশের ভাগ্য জড়িয়ে আছে। যদি আমাদের সংবিধানে তাদের সুযোগ সুবিধার কথা চিন্তা করা হয়, তাদের নির্দিষ্ট দাবীর কথা চিন্তা করা হয় তাহলে আমরা তা মানব কাগজে কলমে অথচ কার্যক্ষেত্রে তা মানব না এটা কি ধরণের কথা হতে পারে আমি জানি না। আমার কাছে একটা সার্কুলার আছে যেটা দেখলে বুঝা যাবে যে এডিসানাল ডাইরেক্টর তিনি পরিষ্কারভাবে এই সার্কুলারের মধ্যে জানিয়ে দিয়েছেন—এর আর বিশেষ দরকার নেই। এখানে মাননীয় মন্ত্রীমহাশয়েরও সমর্থনের কথা দেখতে পাচ্ছি—উই হাভ নো আদার পেপার্স, তিনি য়্যাপ্রুভড বলে সহি করে দিয়েছেন। আমরা বাংলাদেশের কথা জানি যে বিভিন্নভাবে ভারতবর্ষের সমস্ত প্রদেশ থেকে বাংলাদেশ সর্বক্ষেত্রে পিছিয়ে আছে। আমরা দেখেছি বাংলাদেশে যারা হাইয়ার সেকেণ্ডারী ষ্টেজে পড়াশুনা করে সেই সমস্ত সেডুলকাষ্ট এবং সেডুল ট্রাইব ছেলেদের সুযোগ সুবিধা দেয়া হয়, সেডুলকাষ্ট ছেলেদের সুযোগ সুবিধা দেয়া হয় কিন্তু আমরা জানি তাদের মধ্যে ভাগ করে কিছু সেকসনকে যারা সংখ্যায় খুব কম তাদের মধ্যে দেয়া হয়, অন্যজনের মধ্যে তা দেয়া হয় না।

[5-20—5-30 p.m.]

অথচ বাংলাদেশ ছাড়া বিহার, উড়িষ্যা, উত্তরপ্রদেশ ইত্যাদি যে কোন প্রদেশের কথা ধরুন সেখানে ঐ হায়ার সেকেণ্ডারী স্কুল পর্যন্ত পড়াশুনার যাবতীয় খরচ—তাদের বই কেনা থেকে আরম্ভ করে টুইসান ফি পর্যন্ত প্রায় সব কিছুই দেবার ব্যবস্থা আছে কিন্তু তারা এখন প্রগ্রেসিভ হতে পারে নি। তারা এখন তাদের দেশের কথা নূতন ভাবে চিন্তা করছে। যে বেশী প্রগ্রেসিভ হয়েছে অর্থাৎ আমরা—আমরা ওদের জন্য ভাল কথা বলব আর কাগজে কলমে যতটা পারি ভোগ করবো—এটার কি হবে আমাদের এখানে? তাই মাননীয় ডেপুটী স্পীকার মহোদয়, আমি আপনার মাধ্যমে এই সরকারের বাজেটের উপর আলাপ আলোচনা করতে যেয়ে শুধু একটা অনুরোধ রাখবো যে আজকে আমরা খবর পেয়েছি যে খবরকে কেন্দ্র করে আরো ২/১ জন অফিসার যেমন এম, সাহা যাকে নাকি অলরেডি স্পেশাল অফিসার করে জলপাইগুড়িতে পাঠান হয়েছে, এই ধরনের ঘটনার কথা আজকে আমরা জানতে পারছি। আমরা যারা সিডিউলড কাস্ট, সিডিউল্ড ট্রাইবস আছি তারা আশা করেছিলাম যে শুধু আমলাতন্ত্রের উপর বিশ্বাস করে নয়, শুধু এদের কতকগুলি বহুদিনের অফিসারের উপর নির্ভর করে নয়, ওদের যে একটা বোর্ড আছে, ওদের যখন একটা নির্দিষ্ট সুখ দুঃখ অভাব অভিযোগের কথা চিন্তা করার মত বোর্ড আছে, সেখানে আলোচনা করা হল না সেখানে একটা গবেষণা কেন্দ্র থাকা উচিত হবে কি হবে না যেখানে কেন্দ্রীয় সরকার সমস্ত প্রদেশের জন্য এই গবেষণাগারকে আরো বড করার জন্য একটা পরিকল্পনা করছেন সেখানে বাংলাদেশে গবেষণাগারের পরিকল্পনা নেই। বাংলাদেশে নাকি সিডিউল্ড ট্রাইবসদের উন্নতি হয়ে গেছে, এখানে তাদের কোন অভাব অভিযোগের সমস্যা নেই, আজকে তাদের নূতন করে চিন্তা করবার কোন ব্যবস্থা থাকবে না এই কথা আমরা আজকের দিনে চিন্তা করতে পারি না। তাই মাননীয় ডেপুটী স্পীকার মহোদয়, এই বাজেটের উপর আলোচনা করতে গিয়ে আমি যতটুকু বক্তব্য রাখতে চাই যে আজকে আমরা এটুকু অন্ততঃ আশা পোষণ করবো যে এই ডিপার্টমেণ্টের যিনি দায়িত্বে আছেন তিনি যতটুকু প্রতিশ্রুতি দিয়েছেন সেটা পালন করবেন এবং আপনার মারফত আমি তাঁর কাছে নিবেদন করবো যে যতটুকু করবার কথা অন্ততঃ সংবিধান তাঁকে দিয়েছে সেটা তিনি মানবেন, সেটা তিনি দেখবেন। তাহলে ২ কোটি ৬৯ লক্ষ টাকা নিয়ে যা বেশীরভাগই সরকারী কর্মচারীদের জন্য ব্যয় হবে যে সরকারী কর্মচারীরা সিডিউল্ড কাষ্ট নয়, সিডিউল্ড ট্রাইবস খুব কমই পাওয়া যায়, এই ধরণের কিছু সরকারী কর্মচারীদের চাকুরী দেওয়ার উদ্দেশ্য নিয়ে যদি এই ডিপার্টমেণ্ট হয় তাহলে এই ডিপার্টমেণ্টের জন্য যে কোন টাকাই হোক না কেন ১০ টাকাই হোক, আর ২০ টাকাই হোক তা কোনদিনই সমর্থন করার প্রশ্ন উঠে না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুচাঁদ সোরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তপশীলী ও তপশীলী উপজাতি বিভাগের মন্ত্রীমহাশয় তপশীলী উপজাতি খাতে যে ব্যয় বরাদ্দের বিল উত্থাপিত করেছেন আমি তা সমর্থন করে কয়েকটি কথা এখানে রাখছি। কিছুক্ষণ আগে কংগ্রেস পক্ষ থেকে মাননীয় সদস্য বললেন যুক্তফ্রণ্ট সরকার যে বাজেট পেশ করেছেন এতে কোন সং উদ্দেশ্য নেই, এটা খালি কয়েকটি ডিপার্টমেণ্ট পোষার জন্য করছেন। তাই উনি বলেছেন এটাকে আমরা সমর্থন করি না, বিরোধিতা করছি। মাননীয় সদস্যের জানা দরকার যে ওঁরা ২০/২২ বছর ধরে পশ্চিম বাংলায় রাজত্ব করেছেন এবং কেন্দ্রেও এখন আছেন তখন ওঁরা কি করেছেন সেটা একটু ভেবে দেখা দরকার। ১৯৬২ সালে কংগ্রেসের যখন মন্ত্রীসভা ছিল তখন এই বিধানসভায় তাঁরা বলেছিলেন যে আদিবাসীদের উন্নতি হয়ে গেছে। এই বিধানসভায় তাঁরা ১৯৬২ সালে বলেছিলেন যে আদিবাসীদের স্বাস্থ্য ভাল, শিক্ষা ভাল, চাকুরী পেয়েছে উন্নতি হয়েছে ইত্যাদি। আর আজকে যখন সবেমাত্র ১ বছর যুক্তফ্রণ্ট সরকার হয়েছে এবং এর মধ্যে

যখন তারা একটা নূতন কর্মসূচী নিচ্ছেন তখন তারা এর বিরোধিতা করছেন বা তাঁরা বলতে চাচ্ছেন যে কতগুলি ডিপার্টমেন্টকে খালি পোষা হচ্ছে।

এঁরা নিজেরাই এই ডিপার্টমেন্ট এবং এর বিভিন্ন অফিসারদের চরিত্র ঠিক করেছেন। স্যার, কংগ্রেস সরকার আদিবাসীদের নামে বিভিন্ন বরাদ্দ করেছেন, তাদের সম্পর্কে নানান ধরনের কথাও বলেছেন—অনেক আনন্দের কথা বলেছেন, আশার বাণী শুনিয়েছেন এবং তাতে তারা ভেবেছিল তাদের জন্য কংগ্রেস সরকার কিছু করবেন, কিন্তু তা তাঁরা করেন নি। দেখা গিয়েছে শিক্ষা, সেচ এসব ব্যাপারে তাঁরা কিছুই করতে পারেন নি। আদর্শ পল্লী সম্পর্কেও তারা কিছু করতে পারেন নি, মোট কথা দেখা গিয়েছে তাঁরা আদিবাসীদের জন্য কিছুই করতে পারেন নি, বরং তাদের জন্য যে সমস্ত টাকা বরাদ্দ করেছিলেন সেগুলি তাঁরা চুরি করে মেরে দিয়েছেন, সে প্রমাণ আছে। কিন্তু বর্তমানে যুক্তফ্রন্ট সরকার যে বাজেট রেখেছেন সেটা কংগ্রেসের আমলের মতন হবে না। কারণ সাধারণ মানুষ জানেন যুক্তফ্রন্ট সরকার সাধারণ খেটে খাওয়া মানুষদের স্বার্থ বা তাদের বিভিন্ন দাবী দাওয়ার সংগ্রামে তারা সমর্থন করবেন। এই আশা নিয়ে মানুষ যুক্তফ্রন্ট সরকার গঠন করেছেন। তারা জানেন, কংগ্রেস সরকার তাদের সঙ্গে বিশ্বাসঘাতকতা করেছিলেন, অন্যায় করেছিলেন তাই তাদের গদী থেকে তারা নামিয়ে যুক্তফ্রন্ট সরকারকে এনেছেন। যুক্তফ্রন্টের প্রতি তাদের সেই আশা আছে এবং যুক্তফ্রন্ট তা করবেন। কাজেই স্যার, বলি কংগ্রেস যেন মনে না করেন এই বিধানসভাতে বিরোধিতা করে তাঁরা কিছু করতে পারবেন বা এগুতে পারবেন, তারা আর এগুতে পারবেন না। স্যার, আজকে যে বাজেট উপস্থিত করা হয়েছে তাতে ২ কোটি ২৮ লক্ষ ৬৬ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। এর মধ্যে শিক্ষা খাতে দেওয়া হয়েছে ১২ লক্ষ টাকা। এই ১২ লক্ষ টাকা যেটা দেওয়া হয়েছে সেটাতে আমাদের সরকার কংগ্রেস সরকারের মতন কতকগুলি পেটোয়া লোককে দিয়ে চালাবেন না। নিশ্চয়ই উপযুক্ত ব্যবস্থা করবেন সাধারণ আদিবাসীদের উন্নতির জন্য বা তাঁরা তা করতে চেষ্টা করবেন, সেদিকে চিন্তা নেই। তা ছাড়া সেচের ব্যাপারে আমরা দেখছি এখানে রাখা হয়েছে এক লক্ষ টাকা। এ সম্পর্কে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আবেদন করবো যে এই সেচের ব্যাপারে যে টাকা রাখা হয়েছে সেটা আর একটু বাড়ানো যায় কিনা সেটা একটু দেখুন। স্যার, এই প্রসঙ্গে বলি, আমাদের বাঁকুড়া জেলাতে যেসব অঞ্চলে আদিবাসীরা বাস করেন সেই এলাকাগুলির অবস্থা অত্যন্ত খারাপ। কারণ আপনারা জানেন বাঁকুড়া জেলার—বিশেষ করে দক্ষিণ বাঁকুড়া অঞ্চলে পাহাড় এবং জঙ্গল রয়েছে। সেখানে যে সমস্ত আদিবাসী ক্ষেতমজুর রয়েছেন তারা বছরে তিন মাসের মত কাজ পায় বাকি সময় তারা বিভিন্ন জেলাতে কাজের জন্য যায়। এই গরিব চাষীদের জন্য কিছু করতে হলে বা তাদের টেনে তুলতে হলে তাদের জন্য কিছু করা দরকার। তবে সেখানে ক্যানেলের মাধ্যমে কিছু সেচের ব্যবস্থা করলে খুববেশী উন্নতি করা যাবে না। সেই অঞ্চলে পাহাড়ের মাঝখানে যে সমস্ত জমি আছে সেই সমস্ত জমিতে যদি সেচ দিয়ে ভালো ফসল ফলাতে হয় তাহলে ওখানে লিফট্ ইরিগেসানের প্রয়োজন আছে। এই লিফট ইরিগেসানের ব্যবস্থা করা হলে ওখানকার আদিবাসী গরিব কৃষকদের কিছুটা সুবিধা হবে। তবে এই যে এক লক্ষ টাকা রাখা হয়েছে সেটা যাতে বাড়ানো যায় তার জন্য মন্ত্রী মহাশয়কে একটু নজর দিতে আবার আমি অনুরোধ জানাচ্ছি। তা ছাড়া স্যার, আপনারা জানেন, বাঁকুড়া জেলা উৎপাদনের দিক থেকে, চাষের দিক থেকে অত্যন্ত কম, ফসল ভালো হয়না। গত বৎসরও চাষবাস ভালো হয়নি যদিও কিছু কিছু জায়গায় ভালো চাষ হয়েছিল কিন্তু পোকাতে ধান নষ্ট করে দিয়েছে। কাজেই ঐ এলাকাতে বিভিন্ন সমস্যা দেখা দিয়েছে এবং বিভিন্ন ক্ষেতমজুররা কাজ পাচ্ছে না। আর এই না পাবার জন্য তারা বেশ অসুবিধার মধ্যেই রয়েছে। সেইজন্য আমি বলি ঐ এলাকাতে টি, আর-এর বিভিন্ন কাজ খুলে দেওয়া দরকার। শুধু কাজ খোলা নয় এখন থেকে অন্তত পক্ষে ব্যবস্থা করা পর্যন্ত একটা কাজ খুলে দেওয়ার প্রয়োজন রয়েছে।

[5-30—5-40 p.m.]

আর একটি কথা হচ্ছে, বাঁকুড়া জেলা থেকে বিশেষ করে বিভিন্ন চাষের সময় বা ধান কাটার সময় ঐ এলাকা থেকে অদিবাসীরা বিভিন্ন জেলায় কাজের সন্ধানে যায়। ওঁরা বিভিন্ন সময়ে শীতে, জলে Station-এ বাস Stand-এ থাকেন। তাদের অনেক কষ্ট ভোগ করে কাজে যেতে হয়। আবার ফেরবার সময়েও অনেক কষ্ট করে ফিরতে হয়। কাজেই আমার বক্তব্য হচ্ছে, ওঁদের জন্য যাতে Station বা বাস ষ্ট্যাণ্ড বা রেষ্ট হাউস করা যায় তার জন্য একটু চিন্তা করতে আমাদের যুক্তফ্রণ্টকে বলবো। একথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজগদানন্দ রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই খাতে আলোচনা করতে গিয়ে আমি আমার Cut motion-এর উপর বলছি। এখানে আলোচনা করতে গিয়ে দেখা যাচ্ছে যে প্রতিটি ক্ষেত্রেই সে বাজেটে হোক আর যে কোন কারণেই হোক সমালোচনা হয়েছে। দীর্ঘ ২২ বছর ধরে কংগ্রেস যা করেছে। হয়ত কংগ্রেস খারাপ করেছে, সেটাই বেশীভাবে এই হাউসের সামনে তুলে ধরার চেষ্টা করা হয়েছে। আমার কথা হচ্ছে তাতে কি লাভ এবং লোকসান হয়েছে। আমার বক্তব্য হচ্ছে হয়ত কংগ্রেস খারাপ করেছিল। কিন্তু তাই বলে এরাও খারাপ করবে। আজকে কংগ্রেস যেভাবে চালিয়ে নিয়ে এসেছে। ধরে নিলাম খারাপ করেছে এবং এই বিভাগে যে টাকা-পয়সা বরাদ্দ করা হ'ত সেটা দেখলে বোঝা যায় যে ঠাকুরের নৈবিদ্যের মত। আজকে যুক্তফ্রন্ট সরকার যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাতেও তো এমন কিছু আশার আলো দেখতে পাচ্ছিনা। সারা বাংলাদেশের লোকসংখ্যা যা তার ১/৪ অংশ তপশীল এবং উপজাতী। বিধান সভার ২৮০ জন মেম্বারের মধ্যে ২৬ জন Scheduled Castes এবং ১৫ জন Scheduled Tribes.

**Mr. Deputy Speaker** : No, no, you are making mistake

**শ্রীজগদানন্দ রায়ঃ** আমি দুঃখিত স্যার, ২৮০ জন সদস্যের মধ্যে total 69 Scheduled Castes and Scheduled tribes। কাজেই এই ক্ষেত্রে প্রমাণ হচ্ছে যে সারা পশ্চিম বাংলার জনসংখ্যা হিসাবে যে প্রতিনিধি আসে তাতে ১/৪ ভাগ প্রমাণ হয়। সারা পশ্চিম বাংলার সাধারণ বাজেটে যে বরাদ্দ করা হয় তার ১/৪ ভাগ নিশ্চয়ই এই খাতে বরাদ্দ করা উচিত। কিন্তু এ ক্ষেত্রে যদিও ধরে নেওয়া হয় ক্ষেত্র বিশেষে আরো উন্নতি করার জন্য এই বাজেট আনা হয়েছে এবং তাতে পরিষ্কারভাবে এটা বলতে হয় যে, এটা ধোঁকা দেওয়া ছাড়া আর কিছুই নয়। আমার আগের বক্তা নারায়ণবাবু ভালভাবে বুঝিয়ে বলে গেছেন যে, যে পরিমাণ টাকা এই সরকারী কর্মচারী থেকে আরম্ভ করে খরচ হয়, মন্ত্রী পুষতে খরচ হয়। এটা সম্পূর্ণ State-এর টাকা নয় Central-এর টাকা। আজকে যারা এই department-এ কাজ করেন, যতজনই কর্মচারী থাকুন না কেন, আজকে ২০/২২ বছর ধরে একজন লোক তৈরী হয়নি। Secretary বা Deputy Secretary কিম্বা Official Staff-এর কাজ করার মত একজন লোক তৈরী হয়নি। আজকে বুঝতাম যে অবস্থা চলে এসেছিলো সেই অবস্থার খানিকটা পরিবর্তন করতে পেরেছেন তাহলে ধন্যবাদ দিতাম। লেখাপড়ার ক্ষেত্রে এটা সত্যিকথা যে, শিক্ষাই হচ্ছে জাতির মেরুদণ্ড। কাজেই অনগ্রসর অশিক্ষিত বলেই এদের প্রগতির সঙ্গে তাল রেখে চলার জন্য এই খাতে বরাদ্দ করা হয়েছে। এবং এই উদ্বৃত্তটা সাহায্য করা হয়। কিন্তু কার্য্যতঃ দেখা যায় যে কি? মন্ত্রীমহাশয় যেটুকু ভাষণে বললেন তাতে মোটামুটি ২/৪ লাখ টাকা

খরচের কথা বলছেন। পরিসংখ্যানের কথা কিছু বলেননি। কত সংখ্যক শিক্ষিত, কত সংখ্যক অশিক্ষিত ২০/২২ বছরে কি পরিমাণ, কত per cent তারা লেখাপড়া শিখলো ইত্যাদি সে সম্পর্কে কোন তথ্য নেই।

তবুও এই টাকা ধরে নেওয়া যায় যে বর্তমানে এর সঙ্গে বাস্তবের কোন মিল নেই। ষ্টাইপেণ্ড-এর কথা—কংগ্রেস আমলে যেটা দেওয়া হোত সেটা বন্ধ হয়ে গেছে—এই ষ্টাইপেণ্ড যাতে আবার চালু করা হবে কিনা সেটা জানাবেন। কোন কোন স্কুলে পিটিসন করার ফর্ম পাওয়া যায় না। স্কুলের কর্তৃপক্ষ এই টাকার ব্যাপারে কোন রকম চেষ্টা করেন না উদাসীন থাকেন। তাই বলছি যে টাকা বরাদ্দ করা হয় সেটা যাতে যথাযথ খরচ হয় তার ব্যবস্থা করা দরকার। আর একটা প্রশ্ন হচ্ছে উনি দার্জিলিংয়ের লোক সিডিউলড ট্রাইবও নন, আর সিডিউলড কাষ্টও নন। দার্জিলিংয়ের হিল এরিয়ার ডেভেলপমেণ্টের জন্য যে টাকা খরচ করা হয় আমি জানিনা সেটা এই খাত থেকে তা দেওয়া হয় কিনা। এবং এমনও শুনেছি সরকার পক্ষের সদস্যদের কাছ থেকে যে দার্জিলিংয়ে খরচ করার জন্য প্রচুর টাকা ধরা হয়েছে। এটা সত্য কিনা মন্ত্রীমহাশয় বলবেন। জলপাইগুড়িতে ১৩ লক্ষ লোকের বাস ১৯৬৯ সালের সেনসাস অনুসারে—সেই হিসাবে ৬ থেকে ৭ লক্ষ লোক তপশীলী উপজাতি শ্রেণীভুক্ত। আগে চোখের সামনে যেটা দেখেছি তারা অধিকাংশই গ্রামে বাস করে জমির উপর নির্ভর করে শতকরা ৮০/৮৫ জন এবং তারা জমির উপর নির্ভরশীল। আজকে তারা ১৪ পার্টির ঠেলায় অস্থির হয়ে পড়েছে। আজকে তাদের যাতে কি শিক্ষা, কি রাজনৈতিক, কি সামাজিক অগ্রগতি ঘটে সেইদিকে সবাইয়ের আমাদের লক্ষ্য করা দরকার। এমন কেউ নাই যে লক্ষ্য রাখে যে এই টাকা তাদের স্বার্থে খরচ হচ্ছে কিনা। তা না করলে এই টাকা বরাদ্দের স্বার্থকতা কি। আজকে আমাদের প্রস্তাব নেওয়া উচিত যে এই টাকা কতদূর কার্যকরী হোল এবং সত্যিকারের তাতে কল্যাণ হচ্ছে কিনা সেটা দেখার জন্য। জলপাইগুড়ি জেলার অর্ধেক তপশীল উপজাতি—সামান্য জমি জায়গা এদের যা ছিল তাও বেহাত হয়ে গেছে—এদের দুরবস্থা আরও বেড়েছে। আজকে কেবল সাজেসন দিলেই হবেনা সত্যিকারের সেই টাকা কার্যকরী হচ্ছে কিনা সেটা দেখা দরকার। এদের যদি সত্যিকারের রক্ষা করা না যায় এদের দিকে লক্ষ্য দেওয়া না হয় শুধু বরাদ্দ পাশ করে দেওয়া হয় তাহলে ২২ বছরে কংগ্রেস যা করেছে সেই কথা বলার কোন সার্থকতা থাকবে না। কাজেই এই সবের প্রতি যাতে মন্ত্রী মহাশয় লক্ষ্য দেন তার অনুরোধ জানাচ্ছি। আমার কাট মোসনের উপর এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Honourable Member Shri Padmalakshmi Subba, are you going to speak in Nepali or in any other language—in English ?

**Shri Padmalakshmi Subba :** Nepali

**Mr. Deputy Speaker :** The difficulty is that there is no reporter who can take note in Nepali language.

**Shri Padmalakshmi Subba :** I think there is a tape-recorder.

**Mr. Deputy Speaker :** Yes, there is a tape-recorder and the Reporters who are here will try to take notes in Hindi as far as possible and the script will be circulated to you and you will please correct it.

**Sri Padma Lakshmi Subha:** उपाध्यक्ष महोदय, आज यो विधान सभामा ग्रान्ट नं० ३१ पेश गरिएको छ। त्यसलाई म पूरा तौरले समर्थन गर्दै दुईचारवटा कुरा भन्न चाहन्छु। यो सेड्यूल्ड कास्ट, सेड्यूल्ड ट्राइब्स र अद्र ब्याकवार्ड क्लासको कुरा लिएर पश्चिम बंगालमा स्टेट गभर्नमेन्टले जुन स्कीम या परिकल्पना गर्छ त्यसमा देखिन्छ—६० प्रतिशत केन्द्रीय सरकारले बेहोर्ने अनि ४० प्रतिशत चाहिं प्रान्तीय सरकारले। यसबाट केन्द्रीय सरकारको भार चाहिं बेसी देखिन्छ। केन्द्रीय सरकारको भार बेसी हुनु पर्छ किनभने रेभिन्यूको रूपमा जति आम्दानी छ, त्यो केन्द्रीय सरकारको छ, पश्चिम बंगाल सरकारको आम्दानी चाहिं सीमित रूपमा छ। त्यसकारणले केन्द्रीय सरकारले बढ़ता भार बोक्नु पर्छनै—केन्द्रीय सरकारलाई करै लाग्छ। प्रांतीय सरकार तथा पश्चिम बंगाल सरकारले चाहिं यसको पूरा भार बोक्नु हो भने प्रान्तीय सरकारले रेभिन्युको रूपमा बेसी आम्दानी पाउनु पर्छ। तर यो बेसी आम्दानी पाउनुको लागि चाहिं संविधानमा संशोधन नल्याईकन हुँदैन। त्यसैकारणले प्रान्तीय सरकारले आम्दानी ज्यादा गर्नुको लागि संविधानमा संशोधन ल्याउन सधैं भरिनै खोजिरहेको छ। अहिले केन्द्रीय सरकारले यो प्रान्तीय सरकारको स्कीममा पनि बढ़ता खर्च गरेको देखिन्छ। त्यसबाट चाहिं सेड्यूल्ड कास्ट, सेड्यूल्ड ट्राइब्स र अदर ब्याकवार्ड क्लासिसमा भएका मानिसहरूले फायदा उठाउनु परेको छ।

हामीले यो बजेट हेर्यौं भने १८६६-६७ या १ करोड़ ७२ लाख ५२ हजार रू० अनि '६७-'६८ सालमा १ करोड़ ७४ लाख ५२ हजार रू० अनि '६८-६८ सालमा १ करोड़ ५५ लाख ५८ हजार रू० खर्च भएको देखिन्छ। '६६-'६७ सालमा त्यनि बेला थियो यहाँ कंग्रेस सरकार। जब '६७-'६८ सालमा संयुक्त मोर्चा सरकार गठन भयो, त्यहाँनिर पनि २ लाख बढ़ेको छ। फेरि '६८-'६८ सालमा जतिबेला प्रेसिडेन्टस् रूल भयो त्यति बेला फेरि बजेट घटेर १ करोड़ ५५ लाख ५८ हजार रू० मा झरयो। यतापछि '६८-७० सालमा जब फेरि संयुक्त मोर्चा सरकार गठन भयो, फेरि बजेट बढ़ेर २ करोड़ ३४ लाख ७३ हजार रू० पुग्यो र यसपाली '७० ७१ सालको बजेटमा २ करोड़ २८ लाख ६० हजार छ। यसरी अघि कंग्रेसको पालीमा भन्दा अहिल संयुक्त मोर्चा सरकारको पालीमा धरै रूपियाँ पर सारेको देखिन्छ या बुझिन्छ।

यो संयुक्त मोर्चा सरकार गठन भईकन एउटा विशेष महत्व पूर्ण कुरा म देखछु—त्यो चाहिं रेसिडेन्सियल स्कूल फर गर्लस् अर्थात पहाड़िएका केटीहरूको

लागि बस्ने र पढ्ने स्कूलको व्यवस्था भएको छ। यो चाहिं महत्वपूर्ण कुरा हो। विशेष गरीकन म भन्छु, आजभन्दा १०-१२ वर्ष अघि दार्जीलिङ्गका नेपालीहरूलाई पनि ब्याकवार्ड क्लासमा गनिएको थियो। दार्जीलिङ्गमा पनि धेरै जस्ता मानिसहरू छन् त्यसमा भोटे छन्, लाप्चे छन्, उनीहरूलाई सेड्यूल्ड ट्राइब्समा राखिएको छ। अरू नेपालीहरूमा पनि कामी, दमाई, सार्की छन् उनीहरूलाई सेड्यूल्ड कास्टमा राखिएको छ। त्यस बाहेक अरू नेपालीहरूलाई ब्याकवार्ड क्लासमा राखिएको छ। १० वर्ष अघि नेपालीहरू जो ब्याकवार्ड क्लासमा गनिएका छन् तिनीहरूले पनि सेड्यूल्ड कास्ट, सेड्यूल्ड ट्राइब्सले झैं जति सुबिधाहरू पाउँथे त्यो चाहिं हिज आज बन्द भएको छ। र म यो अपिल गर्छु कि दार्जीलिङ्गको पहाड़ी अन्चलमा बस्ने नेपालीहरू जो छन् उनीहरू पनि ब्याकवार्ड छन् र जो सुबिधा अरू सेड्यूल्ड कास्ट, सेड्यूल्ड ट्राइबसले पाइरहेका छन् उनीहरूले पनि त्यो पाउनु पर्छ। किनभने दार्जीलिङ्गको पहाड़ी इलाकामा बस्ने मानिसहरूलाई हामीले हेरयौं भने त्यहाँ यो सेड्यूल्ड कास्ट, सेड्यूल्ड ट्राइब्सका कँटाकँटी या मानिसहरू जस्तै नेपालीहरू पनि पछाड़िएर बसेका छन्। उनीहरूमा शिक्षाको कमी छ। बाटो घाटोको अभाव छ, त्यहाँका अधिकांश मानिसहरू अशिक्षित छन् त्यसकारण नेपालीहरूलाई पनि ब्याकवार्ड क्लासमा गनीकन उनीहरूलाई पनि सेड्यूल्ड कास्ट, सेड्यूल्ड ट्राइब्सले जो सुबिधा पाइरहेका छन् त्यो दिनु पर्छ भन्ने म अनुरोध गर्छु।

अघि कंग्रेस सरकारको पालोमा जब दार्जीलिङ्गका एकजना मन्त्री महोदय हुनुहुन्थ्यो, उहाँको पालामा के भयो? उहाँको पालोमा सेड्यूल्ड ट्राइब्सको नाममा धनो धनो भोटे लाप्चेका केटा-केटीहरूले स्टाइफण्ड-छात्रवृति पाएर पढ्थे। सेड्यूल्ड ट्राइब्स, सेड्यूल्ड कास्टको नाममा धनो धनोका केटाकेटीहरूले फायदा उठाए। तर गरीब परिवारका कँटाकँटीले पाउँदैनथे। आज म भन्छु कि यो जो स्टाइफन्ड (छात्रवृति) दिइन्छ यसमा सेड्यूल्स कास्ट, सेड्यूल्ड ट्राइब्स एण्ड अदर ब्याकवार्ड क्लासलाई हेर्नुपर्छ तर यसमा पनि बाबु आमाको आर्थिक अवस्था कस्तो छ त्यो बिचार गरेर अनि गरीब छ भने मदद पाउनु पर्छ। सेड्यूल्ड कास्ट, सेड्यूल्ड ट्राइबमा होस् तर धनी छ भने चाहिं उसले स्टाइफन सोहर्नु हुँदैन। र त्यो चाहिं ब्याकवार्ड क्लासको गरीब छात्र-छात्राहरूलाई दिनु पर्छ भन्ने म अनुरोध गर्छु।

भन्नु पर्ने कुरा धेरै थियो। समयको अभावले गर्दा म फेरि पनि यो प्रस्तावलाई समर्थन गरेर ब्यदछु।

**শ্রীনাথানিয়েল মুর্মু**ঃ মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের মন্ত্রীমহাশয় তপশীল জাতি এবং উপজাতির খাতে যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলব। আমি প্রথমেই মন্ত্রীমহাশয়কে অভিনন্দন জানাব কারণ এবারে তিনি এই প্রথমবার সাঁওতাল ভাষায় সাঁওতাল ছেলেমেয়েদের প্রাথমিক শিক্ষা ব্যবস্থার স্বীকৃতি বিধানসভায় এবং বাইরে দিলেন। আমরা দীর্ঘ দিন ধরে এই দাবী রেখে এসেছি এবং ভারতীয় সংবিধানের ৩৫০ (ক) ধারায় এই অধিকার রয়েছে যে লিংগুইসটিক মাইনরিটিকে মাতৃভাষায় শিক্ষা দিতে হবে। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় এটা অবহেলিত ছিল। আমাদের মন্ত্রীমহাশয় অন্ততঃ এইটুকু গর্ব করতে পারবেন যে তাঁর মন্ত্রীত্বের আমলে এই শিক্ষা ব্যবস্থা তিনি করেছেন। এখন কথা হচ্ছে, এই যে শিক্ষা ব্যবস্থা তিনি করতে যাচ্ছেন তার পথে অনেকগুলো সমস্যা রয়েছে। একটা সমস্যা আসবে মিডিয়াম অব ইন্সট্রাকসন কি হবে? আর একটা সমস্যা আসবে সাঁওতালী ভাষায় কোন্ বর্ণমালা এখানে ব্যবহৃত হবে? আপনারা জানেন সারা ভারত ভিত্তিতে সাঁওতাল বর্ণমালায় রোমান স্ক্রীপট রয়েছে যেটা মিসনারিরা ১০০ বছর ধরে করেছেন। কিন্তু কোথাও কোথাও দেবনাগরী, বাংলা এবং অসমীয়া স্ক্রীপট ব্যবহৃত হচ্ছে। কাজেই সর্বভারতীয় ভিত্তিতে একটা স্ক্রীপট করা দরকার, নাহলে লিংগুইস্টিক ইন্‌টিগ্রিটি থাকেনা। আমি সেইজন্য অনুরোধ করব যাঁরা ভাষাবিদ রয়েছেন, যারা নৃতত্ত্ববিদ রয়েছেন তাঁদের সঙ্গে পরামর্শ করে এই বিষয় চিন্তা করুন। আমি আর একটা বিষয়ের মধ্যে আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব এবং সেটা হচ্ছে এই তপশীল এবং উপজাতি দপ্তর রেখে খুব বেশী যে লাভ হয়নি সেটা বারবার বিভিন্ন কমিশন যে রিপোর্ট দিয়েছেন তা থেকে জানা গেছে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি জানেন এই তপশীল এবং উপজাতি দপ্তরের কাজ ঠিক গতানুগতিক ধারায় চলেছে কংগ্রেস আমল পর্যন্ত। গতবার যুক্তফ্রন্ট-এর আমলে একটা মোড় ফেরাবার চেষ্টা করা হয়েছিল, কিন্তু তারা পারেননি। এবারেও তাঁরা পারবেন কিনা আমি জানিনা। বস্তুতঃ এই দপ্তরে অন্যান্য দপ্তরের মত টাকা-পয়সা খরচ করা এবং এ্যানুয়াল রিটার্ণ সাবমিট করা ছাড়া আর কিছু হয়না।

[5-50—6-00 p.m ]

তপশীলী উপজাতিদের ক্ষেত্রে আমি এই কথা বলতে পারি যে শিক্ষার ক্ষেত্রে তাদের মধ্যে উৎসাহ অনুপ্রেরণা যদি না জন্মানো যায় তাহলে যত টাকাই খরচ করুন না কেন, তপশীলী উপজাতিদের শিক্ষার ক্ষেত্রে কোন অগ্রগতি আনা সম্ভব নয়। সুতরাং শুধু মাত্র যদি টাকা পয়সা ব্যয় করে যদি কর্তব্য শেষ করতে চাই তাহলে এই দপ্তর উঠিয়ে দেওয়াই দরকার। কিন্তু যদি এই শিক্ষাকে সত্যি সত্যি এগিয়ে নিয়ে যাবার পরিকল্পনা থাকে তাহলে একটা ফিজিক্যাল টার্গেট ঠিক করতে হবে যে আমরা এই বছর এত পার্সেন্টকে শিক্ষিত করবো এবং পরের বছর এত পার্সেন্টকে করবো এবং এই টার্গেট অনুযায়ী ট্রাইব্যাল ওয়েল ফেয়ার ডিপার্টমেন্টের কাজ ইভালুয়েটেড হবে যে সত্যিকারের কাজ হচ্ছে কিনা। এই সম্পর্কে আমার আগে নারায়ণ নস্কর মহাশয় যে কথা বলেছেন আমি সেই প্রসঙ্গে বলতে চাই যে এই যে কালচারাল রিসার্চ ইনষ্টিটিউট, আমরা খবরের কাগজে দেখেছি, কালান্তর পত্রিকায় যে সেটা নাকি উঠিয়ে দেবার ষড়যন্ত্র হচ্ছে। আমি জানি না সেখানে কোন ষড়যন্ত্র হচ্ছে কি না, কিন্তু আমি মনে করি যে আদিবাসী সমাজের একজন দীন সেবক হিসাবে এই যে কালচারাল ইনষ্টিটিউট এটাকে তুলে দেওয়া উচিত হবে না। কারণ এরা বিভিন্ন সময়ে উপজাতিদের বিভিন্ন বিষয়ে গবেষণা করে যে জিনিস মূল্যায়ন করেছে সেখান থেকে আমরা অন্ততঃ কিছুটা চিন্তার খোরাক পেয়েছি। গোলমাল যেটা হচ্ছে সেটা হচ্ছে এই যে এই কালচারাল রিসার্চ ইনষ্টিটিউটটাকে তৈরী করা হয়েছিল উপজাতিদের বিভিন্ন মানসিকতা, তাদের দৈনন্দিন জীবন ধারণের যে দিক, এইগুলো

সম্পর্কে রিসার্চ করে তারা তথ্য সরবরাহ করবেন এবং সেই তথ্যের উপর ভিত্তি করে এই ট্রাইব্যাল ওয়েলফেয়ারের কাজগুলো চলবে। কিন্তু এই ২০ বছর ধরে সেটা হয়নি এবং যার ফলে সত্যকারের আজকে—ডিরেক্টার মহাশয় সেটা করেছেন কিনা জানিনা, ডিরেক্টর মহাশয়ের পক্ষেও জাতীয় কাজ হয়নি বলে—জাতীয় কালচারাল রিসার্চ ইনষ্টিটিউটের খরচ গুলো হয়তো বাজে বলে মনে হতে পারে। কিন্তু এর সংঘতি যদি বিধান করা যায় সত্যকারের তারা যে মূল্যায়ন করেছেন, সেই মূল্যায়নের ভিত্তিতে যদি করা যায়, তাহলে ট্রাইব্যাল ওয়েল ফেয়ার সম্বন্ধে নিশ্চয়ই তার একটা ফিজিক্যাল টার্গেট ঠিক করতে পারবে এবং এটা এগিয়ে যেতে পারবে। আমি উদাহরণ হিসাবে এই কালচারাল রিসার্চ ইনষ্টিটিউটের একটা বিষয় আপনার কাছে রাখতে চাই, অনুগ্রহ করে একটু সময় দেবেন। আদিবাসী সমাজে আজকাল একটা নৈতিক অধঃপতন দেখা দিয়েছে বিশেষ করে কোলিয়ারী এলাকায়, শিল্পাঞ্চলে, কল কারখানা এলাকায়।

আদিবাসী সমাজের মধ্যে একটা মূল্য বোধ ছিল, একটা নৈতিক ষ্ট্যামিনা ছিল, সেটা নষ্ট হয়ে যাচ্ছে। আবার একটা সিনেমার কথা উল্লেখ করতে চাই, এই যে অরণ্যের দিন-রাত্রি, এর মধ্যে একটা আদিবাসী মহিলাকে দেখানো হয়েছে যে সেই মহিলা দেহ বিক্রি করে পয়সা কামাই করে। এতে কলকাতা শহরের শিক্ষিত আদিবাসী সমাজ বিদ্রোহ ঘোষণা করেছিল, আমার কাছে তারা এসেছিল এবং তারা বলেছিল যে আদিবাসী সমাজকে বিশেষ করে সাঁওতাল সমাজকে ছোট করে দেখানোর জন্য সত্যজিত রায় এই ছবিটা করেছেন। আমি তাদের বলেছি যে তা নয়। আজকে ধনবাদী যে সমাজ, সেই সমাজের যে সংকট সেটা আদিবাসী সমাজকে এমন জায়গায় নিয়ে গেছে, বিশেষ করে শিল্পাঞ্চলে আদিবাসী সমাজের যে চেষ্টিটি, যে শালীনতা বোধ, সৌজন্য বোধ সেইগুলো আর থাকছে না এবং সেটা আস্তে আস্তে নষ্ট হয়ে যাচ্ছে। একটা বই কালচারাল রিসার্চ ইনষ্টিটিউট রিসার্চ করে লিখেছেন, এর নাম হচ্ছে ইমপ্যাক্ট অব ইন্ডাসট্রিয়্যালাইজেশন অন দি লাইফ অব দি ট্রাইব্যাল্‌স অব ওয়েস্ট বেঙ্গল, এখানে শিল্পাঞ্চলে আদিবাসী সমাজ কিভাবে নষ্ট হয়ে যাচ্ছে, সেই বিষয়ে আপনাকে একটু পড়ে শোনাচ্ছি। এই বই-এর পেজ ৭৮, ক্লজ আই তাতে বলেছে……

"Moral laxity has started setting in amongst the tribal factory workers even among females and some tribal females have began to stay with non-tribal persons even without formal marriage."

রিসার্চ করে তারা বের করেছে, অর্থাৎ এরকম ঘটছে, এই যে সাইকোলজিক্যাল এ্যাসপেক্ট, সমাজের ভাঙনের দিকটা, এই যে এগ্রিকালচার যাদের সমাজ বিন্যাস ছিল সেখান থেকে শিল্পাঞ্চলে গিয়ে কি অবস্থা হচ্ছে, সেগুলো জানতে গেলে এই কালচারাল ইনষ্টিটিউট-এর যে গবেষণা লব্ধ জ্ঞানগুলো জানা দরকার। তাই আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো যে কালচারাল রিসার্চ ইনষ্টিটিউটের যদি কোন ত্রুটি থাকে, সেইগুলো সংশোধন করুন, নিশ্চয়ই সেখানে ত্রুটি আছে। আমি জানি কালচারাল রিসার্চ ইনষ্টিটিউট সম্পর্কে তিন চার বছর আগে একটা অভিযোগ এনেছিলাম যে সেখানে স্বজনপোষণ চলছে, সেখানে অপচয় চলছে। এইগুলি চলছে ঠিকই, কিন্তু সেগুলি বন্ধ করে সেটাকে সত্যিকারের গবেষণা কেন্দ্রে যদি পরিণত করতে পারি তাহলে আমাদের লাভ হবে। আর একটি বক্তব্য আপনার সামনে রেখে আমি আমার বক্তব্য শেষ করবো।

চাকরীর ক্ষেত্রে অন্যায় অবিচার চলছে। স্যার, আপনি জানেন সংবিধান আমাদের অধিকার দিয়েছে তপশীল জাতির ক্ষেত্রে ১৫ পারসেন্ট এবং উপজাতির ক্ষেত্রে ৫ পারসেন্ট সিট সংরক্ষণ রাখার। সেন্ট্রাল গভর্ণমেন্ট সেটা কিছু কিছু রেখেছেন কিন্তু রাজ্য সরকারের তরফ থেকে সে দিকে আদৌ নজর দেওয়া হয়নি, একমাত্র এ বছর দেখলাম স্বাস্থ্য মন্ত্রী বিভিন্ন মেডিকেল কলেজে ভর্ত্তির ক্ষেত্রে সেটা

রেখেছেন কিন্তু অন্যান্য দপ্তরের নিয়োগের ক্ষেত্রে বিশেষ করে ৪র্থ শ্রেণীর কর্মচারী নিয়োগের ক্ষেত্রে—চতুর্থ শ্রেণীর কর্মচারী হিসাবে আদিবাসীদের যোগ্যতা আছে বলে আমি মনে করি, তাদের ক্ষেত্রে ৫ পারসেন্ট মেনটেও করা হচ্ছে না। আমি অনুরোধ করবো অন্যান্য দপ্তরের সঙ্গে যোগাযোগ রেখে এই জিনিষটা যেন চালু রাখেন। তারপর প্রাথমিক শিক্ষা সাঁওতাল ভাষায় প্রচলন করে শিক্ষামন্ত্রী মহাশয় যেমন আমাদের কাছে স্মরণীয় হয়ে থাকবেন তেমনি অন্যান্য দপ্তরের সঙ্গে যোগাযোগ রেখে তপশীল জাতির পক্ষে ১৫ পারসেন্ট ও উপজাতির ক্ষেত্রে ৫ পারসেন্ট এটা যদি বাংলাদেশে তিনি করতে পারেন তাহলে আমরা তাঁর কাছে চিরদিন কৃতজ্ঞ থাকবো। তারপরে আর একটা কথা হচ্ছে উনি একটা স্কুল করেছেন মেয়েদের জন্য জুনিয়ার হাই স্কুল বেলপাহাড়ীতে। আমি যতদুর শুনেছি বেলপাহাড়ীতে কালচারাল রিসার্চ ইনষ্টিটিউটের তত্ত্বাবধানে একটা সোসাল ওয়ারকার্স ট্রেনিং সেণ্টার ছিল। তাদের ঘরগুলিতে মেয়েদের স্কুল হয়েছে। টাকা পয়সার অভাব থাকলে সেখানে তিনি স্কুল করতে পারেন কিন্তু এর ফলে যদি সোসাল ওয়ারকার্স ট্রেনিং-এর ক্ষেত্রে যেটা কালচারাল রিসার্চ ইনষ্টিটিউটের তত্ত্বাবধানে আছে সেটা ট্রাইবাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট বন্ধ করার ব্যবস্থা করেন তাহলে সেটা ঠিক হবে না। তাই আমি অনুরোধ করছি সোসাল ওয়ারকার্স ট্রেনিং ইনষ্টিটিউট, বেলপাহাড়ী, এটাকে তিনি মেয়েদের স্কুল করতে চান আপত্তি নেই কিন্তু সঙ্গে সঙ্গে এই যে বিভিন্ন মানসিকতা আছে, যেটা আমি আগে বললাম সেই ফিজিকাল টারগেটটা সামনে রেখে ট্রাইবাল ওয়েল-ফেয়ার ডিপার্টমেণ্ট-এর কাজ যাতে এগিয়ে যেতে পারে তারজন্য ঐ কালচারাল রিসার্চ ইনষ্টিটিউটটা বেলপাহাড়ীতে যদি না হয় অন্য জায়গায় করুন। আর একটা কথা আমি বলছি সেটা হচ্ছে এই খাতে আপনি দেখেছেন সিডিউলড Castes, Scheduled tribes and other backward classes এই কথা লেখা থাকে। আমি বিহার সরকারের বাজেটেও দেখেছি যে সেখানে সিডিউলড Castes, Scheduled tribes and other backward classes লেখা আছে কিন্তু ঐ ক্ষেত্রে যা খরচ হয় তার অনেকও ঐ পারপাসে খরচ হয় না অন্য পারপাসে খরচ হয়ে যায়। কারণ এর ডেফিনিট কোন ডেফিনেসান নেই বলে বহু লোককে সেখানে ঢুকিয়ে টাকা খরচ করা হয়।

মালদহ জেলায় গাজলে যে ধর্মগোলা তপশীলী জাতি এবং উপজাতিদের ক্ষেত্রে হয়েছে সেখানে দেখেছি ঐ অনুন্নত সম্প্রদায় সমস্ত সুযোগ থেকে বঞ্চিত হয়েছে, তারা কোণঠাসা হয়ে গেছে ওরাই ডিরেক্টার হয়েছে। বাংলাদেশের টাকা খরচের ক্ষেত্রে যে অভিযোগ আমাদের পূর্বে পি, ডি, এফ, মন্ত্রী এনেছেন তাতে আমাদের মনে হয়েছে যে আমাদের দপ্তরের টাকা আদায় ব্যাকওয়ার্ড কমিউনিটির নাম করে যে হেতু মন্ত্রী মহাশয় দার্জিলিং এর সে হেতু দার্জিলিং এ খরচ করেন এই অভিযোগ তিনি সঠিক তথ্য দিয়ে নিশ্চয়ই ভুল প্রমাণিত করবেন। কেননা বিহার সরকার আদার Backward Community নাম করে টাকা খরচ করে যেটা ওরা বলছেন ও বাইরেও আমরা শুনেছি সেটা বাংলাদেশের ক্ষেত্রে যাতে না হয় তারজন্য তিনি যেন দৃষ্টি রাখেন। বাংলাদেশের ক্ষেত্রে যেন সেই দুর্নীতি না হয়। আদিবাসীর টাকা নিয়ে যা-তা করছেন বিহার সরকার, আমাদের যুক্ত-ফ্রন্টের আমলে সেটা হবে না এই আশা রেখে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-00—6-10 p.m.]

**শ্রীজয়রাম সোরেন:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটকে সমর্থন করে কয়েকটা কথা বলতে চাই। আমরা দেখেছি কংগ্রেস ২২ বৎসর ধরে আমাদের সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবস-এর জন্য লক্ষ লক্ষ টাকা বরাদ্দ করেছেন কিন্তু খরচ হয়েছে খুব কম, সেই টাকা আমরা দেখেছি ফেরত চলে যেত কংগ্রেস আমলে। যখন প্রথম হাউসে আসি তখন এই কথাই

বলেছিলাম কংগ্রেস তো ২২ বৎসরে কিছু করতে পারেনি, এখন যুক্তফ্রন্ট সরকার এসেছে এদের উপর আদিবাসীরা আশা ভরসা নিয়ে আছে যে বোধহয় এরা আমাদের কিছু করবে, সেদিক থেকে আমি বলবো, আমাদের মেদিনীপুর জেলার বেলপাহাড়ীতে একটা সাঁওতালী ছেলেমেয়েদের সিডিউল কাষ্ট ও সিডিউল ট্রাইবসদের একটা স্কুল করা হয়েছে। সারা বাংলাদেশে সিডিউল কাষ্ট ও সিডিউল ট্রাইবস ছেলেমেয়েরা অত্যন্ত দরিদ্র, তারা অভাব অনটনের মধ্যে থাকে, জঙ্গলের ধারে বাস করে, সেজন্য সেই আদিবাসী জাতির উন্নতি ত্বরান্বিত করার জন্য যুক্তফ্রন্ট সরকারের কাছে দাবী করছি। আদিবাসীরা চায় জমি, জমিতে তারা প্রচুর পরিশ্রম করতে পারে, জমি হচ্ছে তাদের জীবন, কংগ্রেস আমলে তারা কোনদিন জমি পায়নি। পঞ্চায়েত প্রেসিডেন্টরা তহশীলদার মারফত জমি বিলি হত, আজ যুক্তফ্রন্ট সরকার আইন করেছেন যে গ্রামের গরীব লোক সকলে মিলে বসে ঠিক করবে কে জমি পাবে না পাবে। এই যুক্তফ্রন্ট সরকার প্রথমতঃ সে সুযোগ আদিবাসীদের দিয়েছে। যুক্তফ্রন্ট গভর্ণমেণ্টের আমলে ঠিক ঠিক ভাবে আমাদের কাজ হচ্ছে, আরো যাতে ভালোভাবে কাজ হয় তার দিকে যুক্তফ্রন্টের দৃষ্টি আকর্ষণ করছি এবং এদিকে তাদের কড়া নজর দেওয়া উচিত। তারপর কংগ্রেস সরকার আদিবাসীদের জন্য পিপাসার সময় পানীয় জল দেবার সংগ্রাম করতে পারেন নি। এবারে যুক্তফ্রন্ট সরকার হয়েছে পিপাসার সময় যাতে পানীয় জল পায় সে দাবী যুক্তফ্রন্ট সরকারের কাছে রাখছি। শিক্ষা ক্ষেত্রে যে সীমা বেঁধে দিয়েছেন বা একটা স্কুলে সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবস এর ১০০ ছেলে পড়লে তার মধ্যে ৬০ জন হোষ্টেল গ্রাণ্ট পাবে আর ৪০ জন পাবে না। এ নিয়মের বিরোধিতা করছি। তাদের জন্য বুক গ্রাণ্ট, হোষ্টেল গ্রাণ্ট, ষ্টাইপেণ্ড ইত্যাদি যে স্পেশাল ব্যবস্থা রাখা হয়েছে সে সমস্ত গ্রাণ্ট যাতে সমস্ত ছেলেদের সেণ্ট পারসেন্ট দেওয়া হয় সেদিকে যুক্তফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করি। তারপরে বাঁধ ও জলসেচের ব্যবস্থা আমরা চাই, সেচ না হলে ফসল কম হবে। শতকরা ১৯ জন কৃষক, তারা জমিতে বেশীর ভাগ সময় পরিশ্রম করে, জমিকে তারা নিজের জীবনের মত স্নেহ করে সেজন্য জমি দেবার ব্যাপারে যাতে তারা অগ্রাধিকার পায় তারজন্য যুক্তফ্রন্ট সরকার কড়া নজর রাখেন। ২০ তারিখে আদিবাসী মহাসভা থেকে এখানে একটা ডেপুটেসান এসেছিল। ইতিপূর্বে এসেছিল কিনা জানা নেই, বিভিন্ন জায়গা থেকে তারা ২০ দফা দাবী নিয়ে এখানে এসেছিল। এই ২০ দফা দাবী ৩২ দফা কর্মসূচীর মধ্যে আছে, আদিবাসীদের কল্যাণের দিকে বিশেষ ভাবে নজর দেওয়া হবে, সেটাকে যাতে ত্বরান্বিত করা যায় তারই জন্য সেদিন তারা ঢোল দামামা বাজিয়ে এখানে এসেছিল। সেটাকে আপনারা মর্য্যাদা দেবেন আশা করি।

তপশীল জাতি এবং উপজাতি আমাদের বক্তব্য এই যে আমরা দেখেছি বিভিন্ন অফিসে যখন মিটিং করি তখন ইংরাজী ভাষা ব্যবহার করা হয়। তারা বাংলা ভাষা বুঝতে পারে এবং সাঁওতালী ভাষা হলে তাদের কাছে মধুর লাগে। সেইজন্য আমি মন্ত্রীমহাশয়ের কাছে আবেদন রাখছি যে সবাই যাতে বুঝতে পারে সেইজন্য বাংলা ভাষায় সভার কাজ যেন চালান হয়। চাকরি বাকরির ব্যাপারে বেশী কিছু সুযোগ সুবিধা দেওয়ার কথা আছে কিন্তু স্পেশাল ব্যবস্থা থাকা সত্বেও কংগ্রেস আমলে কর্মক্ষেত্রে আমরা কিছু পাইনি, যুক্তফ্রন্টের আমলে কিছু কিছু হচ্ছে। এটা ভালভাবে করার জন্য আমি হাউসের কাছে দাবী রাখছি। তাই চাকরির ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে, বাস্তুর ক্ষেত্রে, জমির ক্ষেত্রে, সেচের ক্ষেত্রে সামগ্রিক দিক থেকে আমরা যাতে আদিবাসীদের কল্যাণ করতে পারি তার চেষ্টা করা উচিত। আমরা অনেক ভুলিয়ে এসেছি, অনেক প্রলোভন দেখিয়ে এসেছি, কংগ্রেস কিছু করতে পারে নি, আমরা যাতে কিছু করি সেইজন্য এই হাউসের কাছে আমি দাবী রাখছি। আমি এই হাউসে যখন প্রথম এসেছি তখন সাঁওতালী মাতৃভাষায় বলেছি। সেই মাতৃভাষার প্রচলন যাতে ত্বরান্বিত করা যায় সেইজন্য হাউসের কাছে দাবী রাখছি। সাঁওতালী ছেলেমেয়েরা যারা প্রাইমারী স্কুলে যায় তারা বাংলা ভাষা বুঝতে পারে না, সেখানে আমাদের দাবী প্রত্যেকটা প্রাইমারী স্কুলে একটা করে সাঁওতালী

শিক্ষক যাতে নেওয়া হয়। তারা সাঁওতালী ভাষায় ঠিক করে বুঝিয়ে দিতে পারবে। তাহলে ছেলে মেয়েরা সহজে বুঝতে পারবে। তাই দাবী করছি যে আমরা যে ২০ দফা দাবী পেশ করেছি সেই দাবী অনুযায়ী কাজ করবার জন্য আপনারা সকলে সক্রিয় হয়ে উঠুন এবং আশা করি সজাগ হয়ে উঠবেন যেটা আপনাদের বিষয় নয় তার জন্য দিল্লীর গভর্ণমেণ্টর কাছে আমাদের প্রস্তাব এবং স্মারকলিপি পাঠিয়ে দিতে হবে। তপশীল জাতি এবং উপজাতির যাতে তাড়াতাড়ি উন্নতি করতে পারা যায় তার জন্য হাউসে বক্তব্য রেখে এবং আমাদের ২০ দফা কর্মসূচী যাতে কার্য্যে রূপায়ণে ত্বরান্বিত করা যায় তার জন্য দাবী জানিয়ে আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম। নমস্কার।

**শ্রীঅনিলকুমার মুখার্জী**ঃ মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমাদের এই হাউসে যতজন বক্তৃতা করলেন সকলেই সিডিউল্ড কাষ্ট কিংবা সিডিউল্ড ট্রাইবস। ব্যতিক্রম বোধহয় আমি এবং আমি বলতে উঠেছি এই কারণে যে আমাদের বাঁকুড়া জেলার ১৩টি আসনের মধ্যে ৭টি সিডিউল্ড কাষ্ট-ট্রাইবস। বাংলাদেশের যুক্তফ্রণ্ট সরকার মেহনতী মানুষের সরকার, খেটে খাওয়া মানুষের সরকার, আজকে সিডিউল্ড কাষ্ট-ট্রাইবস যারা আছেন তারা এই শ্রেণীভুক্ত। সুতরাং তাদের জন্য এই হাউসে বলা, তাদের কথা আজকে বলা একান্ত প্রয়োজন বলে আমি আজকে এই হাউসে বলতে উঠেছি। আমার জেলায় এবং বিভিন্ন জেলায় এই উপজাতি, তপশীলি জাতি, অনুন্নত জাতি তারা দীর্ঘদিন ইতিহাসের পাতায় অবহেলিত, ইতিহাসের পাতায় তারা দীর্ঘদিন অবনত, ইতিহাসের পাতায় তাদের উপেক্ষা করা হয়েছে এবং বর্তমানেও উপেক্ষা করা হচ্ছে।

[6-10—6-20 p.m.]

গ্রামের বিভিন্ন অঞ্চল ঘুরে দেখেছি এসব মানুষের চোখে মুখে দারুণ দুর্গতির ছাপ। দীর্ঘ ২২ বছর ধরে এই দুর্গতি দূর করার কোন চেষ্টা হয়নি। আজ বাংলাদেশে যখন মেহনতী মানুষের সরকার গঠিত হয়েছে, যেখানে এই অবহেলিত মানুষের কথা আমরা বলে থাকি, যখন আমরা ক্ষেতমজুরের কথা ভাবি তখন দেখি এই উপজাতি এবং অনুন্নত জাতির অধিকাংশই হল এদের সম্প্রদায়ভুক্ত। গ্রামে গিয়ে দেখেছি একটা কুয়ার জন্য তারা কাতর আবেদন করে বলে—বাবু, আমরা কিছু চাইনা আমাদের একটা কুয়া করে দিন। কিন্তু আজ পর্য্যন্ত বহু গ্রাম রয়েছে যেখানে এসব সম্প্রদায় আছে সেখানে উপজাতি ও তপশীলভুক্ত জাতি আছে সেখানে একটাও প্রাথমিক শিক্ষার বিদ্যালয় নেই। আমরা দেখেছি এইসব সাঁওতালরা বলছে বাবু আমরা লেখাপড়া শিখতে পারিনি কিন্তু আমরা বুঝতে পেরেছি আমাদের ছেলে মেয়েকে লেখাপড়া শেখা দরকার এবং আমাদের জন্য একটা স্কুল করে দিন যাতে ওরা শিখতে পারে। আমাদের জেলার যিনি D. I. আছেন তিনি বলেন যে সরকারী নিয়ম এক মাইলের মধ্যে স্কুল হবে, ওর পাশে ½ মাইলের মধ্যে একটা গ্রাম রয়েছে সেখানে যে স্কুল রয়েছে সেখানে গিয়ে তো লেখাপড়া শিখতে পারেন কিন্তু সাঁওতাল ছেলেমেয়েরা বাবুদের ছেলেমেয়েদের দেখে ভয় পায়। সেখানে গেলে ঐ ন্যাংটা ছেলেমেয়েদের দেখে বাবুদের ছেলেমেয়েরা নাক সেঁটকায়। তাই আমি আবেদন করব এই সীমিত বাজেটের মধ্যে দিয়ে দৃষ্টিভঙ্গীর পরিবর্তন করতে হবে। শুধু শিক্ষার ক্ষেত্রে অবহেলিত নয়, Land distribution-এর বেলায়ও তাই। বাংলাদেশের রাঢ় অঞ্চলের যে ইতিহাস আছে তাতে দেখবেন এই অঞ্চল ছিল এই সম্প্রদায়ভুক্ত লোকেদের। একদিন সমস্ত জমি এদের ছিল। অথচ এই অঞ্চলে আজ তারা উপেক্ষিত। আজ সরকারের একমাত্র নীতি হওয়া উচিত যে সমস্ত উদ্বৃত্ত জমি আছে তা সব এদের মধ্যে বণ্টন করা। তারপর শুধু land distribution নয়, ভাগচাষীর ক্ষেত্রেও আমরা দেখেছি—বিভিন্ন জায়গায় বড় বড় জোতদাররা এদের জমি থেকে উৎখাত করে দিয়েছে। আমরা যতই বলি যে আমরা অনেক জিনিষ করেছি এবং J. L. R. O.

আছে। কিন্তু আমরা দেখেছি গ্রামে tankএর অভাব নেই। সাঁওতালরা দলে দলে J.L.R.O. অফিস, থানায় যায় কিন্তু আমরা যে নিয়ম করেছি, তা তারা বুঝতে পারেনা। কতকগুলি দালাল আছে তারা তাদের কাছ থেকে টাকা নেয় এবং নানারকম প্রলোভন দেখায়।

সুতরাং আজকে এই সমস্যার সমাধান করতে হবে। আজকে এদের স্বার্থরক্ষা করার জন্য আইন বিভাগ থেকে যাকে বলে লিগ্যাল এ্যাসিষ্টেন্স সেই লিগ্যাল এ্যাসিষ্টেন্স সমস্ত মানুষকে দিতে হবে। সাধারণ খেটে খাওয়া মেহনতি মানুষের জন্য কাজ করবো না, এই দৃষ্টিভঙ্গীর পরিবর্তন করবো না এ কোন দিন হতে পারেনা। বাজেট আমাদের সীমিত তা আমরা অস্বীকার করিনা কিন্তু এই দৃষ্টিভঙ্গী ২২ বছর পরেও আজকে বদলায়নি এ হতে পারেনা। এই সমস্ত আদিবাসী থেকে সাধারণ খেটে খাওয়া মানুষ এই অবস্থায় আজো যদি থাকে তাহলে বাংলাদেশের মানুষ আমাদের ক্ষমা করবেনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এত একটা দিক, আর একটা দিক রয়েছে সেদিকটা হল বিভিন্ন জায়গায় বিভিন্ন গ্রামে আমরা দেখেছি, আমাদের অঞ্চলে, সেখানে তপশীলী জাতি এবং উপজাতিরা দীর্ঘদিন ধরে স্কুলের সাহায্য পেয়ে এসেছিল এবং হষ্টেলে থাকার খরচ দেওয়া হত কিন্তু কিছুদিন আগে সরকার থেকে নোটিশ দেওয়া হয়েছে এই সরকারী খাত থেকে সমস্ত ছেলেকে সাহায্য দেওয়া হতো তার পার্সেণ্টেজ কেটে দেওয়া হচ্ছে। কংগ্রেস আমলে অনেক ব্যতিক্রম হয়েছে, যুক্তফ্রণ্ট সরকারও তাই করবে? আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো যে এইদিকে দৃষ্টি রেখে কিভাবে ষ্টাইপেণ্ড কাটা হচ্ছে সেটা দয়া করে দেখবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আরো কয়েকটি বিষয়ের প্রতি আকর্ষণ করছি। এইগুলি সমস্ত দেশের লোক বিচার করবেন এবং বিচার করে তাদের ষ্টাইপেণ্ড দেবেন, তাদের স্কলারশিপ দেবেন কিন্তু আমরা জানি যে বাংলাদেশে সুড়ি সম্প্রদায় বলে একটি সম্প্রদায় আছে যারা ধনী, যাদের প্রচুর অর্থ আছে, এটা ইতিপুর্বে মাননীয় একজন নেপালী সদস্য উল্লেখ করেছেন, তিনি বলেছেন ধনীকে আমরা ষ্টাইপেণ্ড দেবো কেন। এখানে বহু মানুষ আছে এই সমস্ত তপশীলী জাতিব মধ্যে যারা বড়লোক, যাদের বাড়ী আছে, দু একটি গাড়ী আছে, বাড়ী আছে, কয়েকটা মদের দোকান আছে, তাদের বাড়ীর প্রত্যেকই শিক্ষিত তাদের বাড়ীর ছেলেরা ৭৫ টাকা, ১০০ টাকা ষ্টাইপেণ্ড পাচ্ছে অথচ অবহেলিত, শোষিত, লাঞ্ছিত বহু তপশীলী জাতি আছে যারা সাহায্য পাচ্ছেনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমার সময় কম, যদিও আমার আরো কিছু বলার ছিল, আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরাধিকারঞ্জন পরামাণিক:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থিত করেছেন তপশীলী জাতি ও উপজাতি সম্বন্ধে আমি তাকে সমর্থন করছি। আমি কম্যুনিষ্ট হিসাবে আমি ব্যক্তিগতভাবে জাত বা ধর্ম মানিনা তবুও যখন এই উপজাতি এবং তপশীলী জাতির যে ব্যয় বরাদ্দর দাবী এসেছে সেই প্রসঙ্গ বলতে গিয়ে দু'চারটি কথা বলতে চাই সেটা হল এই যে আমাদের তপশীলী জাতি এবং উপজাতি বাংলাদেশে এবং ভারতবর্ষে তাদের সংখ্যা কি তা বলা হয়েছে। ভারতবর্ষে ৫০ কোটি ভারতবাসীর ১২ কোটিই হচ্ছে সিডিউল্ড কাষ্ট এবং সিডিউলড ট্রাইব, আর বাংলাদেশে ৪ কোটি বাঙ্গালীর মধ্যে ১ কোটির বেশী হল সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইব। অর্থাৎ চারজনের মধ্যে একজন সিডিউল্ড কাষ্ট এবং সিডিউলড ট্রাইব।

[6-20—6-30 p.m.]

তাদের বিশেষ সামাজিক যে অবস্থা ও অর্থনৈতিক অবস্থা তাদের কালচার, তাদের আচার বিচার এবং তাদের দুর্বলতা সমাজে তাদের যে স্থান সেজন্য ভারতবর্ষের সংবিধানে ১৯৪৯ সালে তাদের জন্য আর্টিকেল ৬এ তাদের স্বার্থের জন্য যেটা লেখা হয়েছিল তাদের সোসিও ইকনমিক

কণ্ডিসন তাদের বিভিন্ন এক্সপ্লয়টেসন সবকিছু বন্ধ করার জন্য এবং সোসাল ইনজাসটিস শুধুমাত্র লেখা-পড়া বা অর্থনৈতিক শুধু নয় এডুকেসান য়্যাণ্ড ইকনমিক শুধু নয় সোসাল ইনজাসটিস য়্যাণ্ড অল ফর্মস অব এক্সপ্লয়টেসন বন্ধ করবার জন্য আর্টিকেল ৪৬ এর ১৯৪৯ সালে তাদের জন্য লিপিবদ্ধ করা হয়। আমি এইটুকু বলতে চাই নীতিগতভাবে আমি কমিউনিষ্ট হিসাবে এবং বিজ্ঞানের ছাত্র হিসাবে এই যে মানুষের ভিতরে যে বর্ণবৈষম্য সাদা কালোই হোক আর কাষ্ট হিন্দু আর সেডুল কাস্ট হোক অর্থাৎ যে ধরণের আমরা জানি আমেরিকা নিগ্রো এবং সাদা চামড়াদের মধ্যে যে বর্ণ বৈষম্য কোথায় নিয়ে গেছে এবং সাউথ আফ্রিকাতে কোথায় নিয়ে গেছে। ভারতবর্ষের মধ্যেও সেডুল কাষ্ট এবং সেডুল ট্রাইবের সংখ্যা বিন্দুমাত্র কম নয়। ইংরাজীতে যে ভাষায় ব্যাখ্যা করা হোক না কেন গ্রামবাংলায়, গ্রামাঞ্চলে সেডুল কাষ্ট এবং সেডুল ট্রাইবের জনসাধারণ যে অবস্থায় আছেন বা সমাজে তাদের যে অবস্থায় রাখা হয়েছে সত্যিকথা তাদের ছোট জাত হিসাবে দীর্ঘদিন ধরে বংশপরম্পরায় তাদের এইভাবে ট্রিট করা হয়েছে তারজন্য কংগ্রেসীরাই দায়ী। ভারতবর্ষের হিন্দু সভ্যতা প্রাচীন সভ্যতাকে আমরা একদিকে শ্রদ্ধা করি, অপরদিকে তারও যে অভিশাপ হাজার হাজার কোটি কোটি মানুষকে ঐভাবে তাদের ভেতরে হীনমন্যতা ইনফিরিয়ারিটি কমপ্লেক্স রক্তের মধ্যে ঢুকিয়ে দেয়া হয়েছে। স্বাধীনতার পরে এই কংগ্রেসী শাসকদের যেটা সবচেয়ে বড় কাজ ছিল যে মানুষের ভেতরে এই যে ইনফিরিয়ারিটি কমপ্লেক্স—টাকা দিন, চাকরী দিন, যাই দিন না কেন মানুষ যদি জাতহিসাবে বুঝে নেয় যে তারা ছোট জাত—আমি ছোট জাত, আমি নীচু তাহলে সেই মানুষকে দিয়ে কোন দেশের কোন কিছু উন্নতি হতে পারে না যতই চাকরী আর যতই ষ্টাইপেণ্ড দিন। এই কংগ্রেসী শাসকরা সেডুল কাষ্টদের জন্য ১৯৪৭ সালে দেশ স্বাধীন হল, ১৯৫০ সালে সংবিধানে তাদের এত কিছু লেখা হল সোসাল জাসটিস এবং অল ফর্ম অব এক্সপ্লয়টেসন থেকে তাদের মুক্ত করবার জন্য ১৯৫২ সালে ট্রাইবাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট তৈরী করা হল এবং পশ্চিমবঙ্গ সরকারও ১৯৫২ সালে ট্রাইবাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট করলেন। ১৯৫৫ সালে কালচারাল রিসার্চ ইনষ্টিটিউসন করার কি উদ্দেশ্য to study the psychology and behaviour, culture and social-economic condition of this people. সায়েন্টিফিক বেসিসে ষ্টাডি করা হবে। ১৯৫৫ সালে এটা করা হল, এর উদ্দেশ্য হল ঐ ব্যাকওয়ার্ড ক্লাসের খাঁটি বাংলায় যাকে ছোট জাত বলা হয় যদিও এখন আমরা ভদ্রভাবে তা বলি না, এদের কালচার, সাইকোলজি সোসিও ইকনমিক কন্‌ডিসন ষ্টাডি করবার জন্য এই কংগ্রেসী সরকার যারা দীর্ঘদিন ছিলেন তারা ১৯৫৫ সালে কালচারাল রিসার্চ ইনষ্টিটিউট করলেন। ১৯৬১ সেনসাস হল ১৯৬৬এ অক্টোবর মাসের ১০ই তারিখে রিপোর্ট বের করলেন। এতদিন পরে ১৯৪৭ সালে দেশ স্বাধীন হয়েছে। ১৯৬৬ সালে তারা রিপোর্ট বের করলেন এই ব্যাকওয়ার্ড ক্লাস সম্বন্ধে। ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার এল পশ্চিম-বাংলায়। তাহলে বুঝে দেখুন ১৯৪৭ থেকে ১৯৬৭ সাল এই ২০ বছর তারা ব্যাকওয়ার্ড ক্লাসের উন্নতির জন্য রিসার্চ ইনষ্টিটিউট সংবিধান ওয়েলফেয়ার করে যেটা বের করলেন সেটা হল ডালটন সাহেব ১৮৭৩ সালে বাংলাদেশে ভারতবর্ষের ঐ সব ব্যাকওয়ার্ড ক্লাস, ঐ সেডুল কাষ্ট জাতের সংখ্যা হল ৬৬, আর সেডুল ট্রাইবের জাতের সংখ্যা হল ৪১—তাদের অনেক জাতের নাম আমরা অনেকেই জানিনা।

তার দু-চারটি ছাড়া আর কিছুই আমরা জানিনা। 66 Classes হচ্ছে Scheduled Caste এবং 43 হচ্ছে Schedule Tribes—এদের সম্বন্ধে Cultural Research Institute—যেখানে কংগ্রেস সরকারের প্রভুরা এতদিন ছিলেন—এই Scheduled Castes এবং Schedule Tribes সম্বন্ধে তাঁরা ২০ বছর ধরে চিন্তা করে research করে বের করলেন একটা জিনিষ, এদের Psychology, Socio-economic behaviour—তার মধ্যে একটা জায়গায় বলছেন ঐ ডালটন সাহেব ১৮৭৩ সালে এবং রিজলে ১৮৯১ সালে তাঁরা বলেছিলেন, আর ১৯৩৫ সালে আমাদের

বাংলাদেশের দত্ত বাবু বলে গেছেন, এই তিনজনের কাছ থেকে নিয়ে এরা ২০ বছর ধরে অজাযুদ্ধে ঋষির শ্রাদ্ধে বহ্বারম্ভে লঘু ক্রিয়া। এরা বলছেন—বাংলাদেশে ৯ লক্ষের উপর বাগ্‌দী কমুনিটীর লোক আছে। তাদের সম্বন্ধে বলছেন—Bengali is the mother tongue of Bagdis of West Bengal, এত research করে, এত টাকা খরচ করে বাংলাদেশের বাগ্‌দী সম্প্রদায় সম্বন্ধে C R.I. বলছেন বাগ্‌দীরা বাংলা ভাষায় কথা বলে। এত বড় আবিষ্কার তাঁরা করলেন। আবার তার সঙ্গে জুড়ে দিলে ভাল হয় আর একটা কথা যে এই বাগ্‌দী সম্প্রদায়ের দুখানি পা আছে, একটা মাথা আছে, দুটা হাত আছে। এতবড় ব্যঙ্গ, অন্যায় ও অনাচার ও অবিচার-লাঞ্ছনা-অবহেলা কংগ্রেস সরকার গত ২০ বছর ধরে দেখিয়ে গেছেন, তার কোন নজির বা তুলনা অন্য কোথাও নাই। ফলে ১৯৬৭ সালে ডিগ্‌বাজী খেল। তো করলেন টা কী আপনারা? বাংলাদেশে এককোটীর উপর নীচের ক্লাসের লোক—তাদের নাম, তাদের জাত আমরা জানিনা, যাদের কথা এত সময় বলে গেলাম। আর এই ভারতবর্ষের ১২ কোটি লোক ভুলে যাবেন না—এই ১২ কোটি যারা আছে—ঐ হ্যাভ্‌লক ঐলিসের sexualogy যদি বিশ্বাস করতে হয় ঐ ম্যালথাসের থিওরী যদি বিশ্বাস করতে হয়—সেই যারা মেহনতী লোক যারা socially এবং economiccally exploited, আমরা তো শ্রেণীসংগ্রাম বলছি—অর্থনৈতিক পরিপ্রেক্ষিতে, তার চাইতেও উৎকৃষ্ট, তার চাইতেও ভয়াবহ socially exploited যারা, যারজন্য এই রামমোহন রায় সতীদাহের বিরুদ্ধে বলেছিলেন, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর বিধবা বিবাহ সম্বন্ধে বলেছিলেন—খুব দুঃখের কথা কমুনিষ্ট হয়েও একটা জাতের হয়ে, একটা সম্প্রদায়ের হয়ে আমাকে বলতে হচ্ছে; এই যে অনাচার, ব্যভিচার, অত্যাচার, এই যে লাঞ্ছনা যুগ যুগ ধরে, ভুলে যাবেন না—আজ ১২ কোটী আছে এরা যেভাবে Production বাড়াচ্ছে শিক্ষিতদের থেকে, কায়িক পরিশ্রম যারা করে, ছোট জাত যারা—নীচের তলার লোক Socially and economically যারা exploited, তারা আরো বেশী Production বাড়াচ্ছে কোন প্রকার Scientific জিনিষ ঐসব লুপ-টুপ কোন কিছু তারা জানে না। ১২ কোটীর বারো দু-গুণে ২৪ geometric progression এ তারা বেড়ে যাবে। বেড়ে গেলে তাহলে আছি কোথায়? তারা থাকবে কোথায়? আর আমি বলতে চাই বিংশ শতাব্দীতে যেখানে ২ লক্ষ ৪০ হাজার মাইল দূরে চাঁদ আর ১৮ হাজার মাইল বেগে ঘণ্টাতে রকেট যায়, ১৪ ঘণ্টা সময় লাগে সেই চাঁদে পৌঁছতে। আমরাও জানি—স্কুলের ছেলেরাও জানে—আজকে যে পৃথিবীর চাঁদটা মাথার উপর আছে—১৮ হাজার মাইল ঘণ্টায় রকেটকে যেতে ১৪ ঘণ্টা লাগে যে চাঁদ ছাদের মাথার উপর আছে সেখানে যেতে। আর এরা বিশ বছর ধরে এত টাকা পয়সা খরচ করে এত কিছু করে বের করলেন—এইসব। আর কার সাহায্য নিলেন? না, ব্রহ্ম বৈবর্তপুরাণ, ঐ বল্লাল সেন। এদের কাছ থেকে নিয়ে ডালটন সাহেব রিজলে সাহেব তারা কবে মরে ভূত হয়ে গেছে তাদের নাতিপুতিরাও শেষ হয়ে গেছে—এদের কাছ থেকে সাহায্য নিয়ে ডারউইনের এভোলুশান থিওরী—মানুষ কি করে বলে, জাত কি করে এলো, ধর্ম কি করে এলো—এসব কিছু উড়িয়ে দিয়ে এঁনারা বলছেন যে এর মধ্যেও আছে। Tribal Welfare Department থেকে বেরিয়েছে generatory। কী অদ্ভুত এদের মাথা? এইসব কমুনিটী খুঁজতে খুঁজতে গিয়ে দেখা যাচ্ছে যে একটা—এদের একটা বাবা হচ্ছে ক্ষত্রিয়, আর মা হচ্ছে বৈশ্য। আমি জিজ্ঞাসা করতে চাই মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমি বড় অংক বলবো না, ছোট অংক বলবো—66 হচ্ছে Scheduled Caste এর বিভিন্ন শাখা, ঐ ঠেলতে ঠেলতে রিসার্চ করে গেছেন কংগ্রেসীরা এদের একটা বাবা ক্ষত্রিয় ও একটি মা বৈশ্য। এইভাবে যদি maxium numbers of fathers and mothers, এক শাখা সম্প্রদায় ধরে হিন্দুদের Scheduled Caste এবং Caste Hindu—সব মিলিয়ে যদি একশো ধরি, তাহলে maximum member of fathers হচ্ছে একশো। আর mothers হচ্ছে একশো। আর মিনিমাম হচ্ছে একটা বাবা, আর একটা মা। তাহলে ইতিহাসটা কোথা থেকে সুরু করলেন? ভারতবর্ষের কোথায় লিখেছে—একশো বাবা, একশো মা ছিল?

[6-30—6-40 p.m.]

রামায়ণ, মহাভারত, প্রাগ ঐতিহাসিক মহাকাব্যে এই জিনিস কখনও দেখিনি। বিজ্ঞান যে আমাদের এত দিল তাতে আমরা কি করেছি? আমরা যেটা চাই সেটা হচ্ছে মানুষের ভেতর থেকে ইনফিরিয়ারিটি কমপ্লেকস তুলে দিতে। রিজার্ভেসন, চাকরি, ষ্টাইপেণ্ড সব তুলে দিন। এই সেডুল কাষ্ট এবং সেডুল ট্রাইব বলে যে জন্ম থেকে ছাপ দিয়ে দেয়া হল এ জিনিস চলে না। গরীবরা যদি চেষ্টা করে খেতে পায় তাহলে সেই সেডুল কাষ্ট এবং সেডুল ট্রাইবরাও তা পারবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যদের কাছে আবেদন করতে চাই আমরা এসব চাই না, এতকাল তো ছিল না। নির্যাতিত, ইকনমিক্যালি এক্সপ্লয়টেড আমাদের ভাই বোন বন্ধুরা আছেন—কৃষক, শ্রমিক মধ্যবিত্ত মানুষ তারা দিন আনে দিন খায়, এই সমস্ত সেডুল কাষ্ট এবং সেডুল ট্রাইব তারাও দিন এনে দিন খাবে। যেমন পূর্ব বাংলায় শুনেছি দুর্ভিক্ষের সময় লঙ্গরখানা খোলা হয়েছিল কিন্তু লোকে সেই লঙ্গরখানায় যায় নি, না খেয়ে মরেছে। আমরাও চাই আত্মমর্যাদা, আত্ম-প্রতিষ্ঠা। আমি স্যার, মহাভারতের একটা উদাহরণ দিচ্ছি কর্ণের একমাত্র খেদ ছিল তাকে শতপুত্র বলে ব্যাঙ্গ করা হয়েছিল বলে এবং মহাকর্ণের মা তাকে ফেরাতে এসেছিল কিন্তু পারেনি। আমি এটুকু বলতে চাই একটা জাতিকে, একটা সম্প্রদায়কে এই রকম হীনমন্যতা থেকে বাঁচাতে হবে। আমাদের দেশে মুসলীম লীগ সাম্প্রদায়িকতার বিষ ছড়িয়েছিল। দেশের লোক বুর্জোয়া শ্রেণীর বিরুদ্ধে, কংগ্রেস যারা ধনিকের দালাল তাদের বিরুদ্ধে সমস্ত মেহনতী মানুষ একতাবদ্ধ হয়ে লড়াই করেছে। আমরা সমাজতন্ত্রের কথা বলছি অথচ সেখানে এই রকম জাতিভেদ আছে। আপনি যদি গ্রামাঞ্চলে যান তাহলে দেখতে পাবেন অদ্ভুত ইনফিরিয়ারিটি কমপ্লেকস-এ তারা ভুগছে এবং আমি জানি সমাজতন্ত্রের পথে এটা একটা মস্তবড বাধা। তাই আমি আপনার মাধ্যমে এটুকু বলব এই যে ব্যয়বরাদ্দের দাবী যেটা মাননীয় মন্ত্রীমহাশয় করেছেন আমি তাকে সমর্থন করছি। শুধু ২।১টা সাজেসসান আমি এখানে রাখছি যেটা হয়ত পশ্চিমবঙ্গ সরকারের ক্ষমতার মধ্যে নয়। আমি বলতে চাই যে ভারত গভর্ণমেন্টের কাছে আমাদের তরফ থেকে দাবী করা হোক এই যে জাতিভেদ একে সম্পূর্ণভাবে এবলিস করা হোক আর একটা বলতে চাই, সেটা যতদিন না হচ্ছে সমস্ত ভারতবর্ষ জুড়ে, পশ্চিমবাংলায় তা করা হোক এবং এই যে পড়াশুনার জন্য টাকা পয়সার ব্যবস্থা স্টাইপেণ্ডের ব্যবস্থা সেগুলিও সেইভাবে ব্যবস্থা করা হোক। আমাদের দেশে শরৎ চ্যাটার্জী মহাশয় এইভাবে ইণ্টার কাষ্ট ম্যারেজকে এনকারেজ করেছিলেন।

**শ্রীনারায়ণচন্দ্র নস্কর ঃ** অন এ পয়েণ্ট অব অর্ডার স্যার, আমি রিজার্ভড কনষ্টিটিউয়েন্সী থেকে রিজার্ভড ফেসিলিটি নিয়ে ইলেকটেড হয়ে এসেছি। মাননীয় সদস্য যে বক্তব্য রাখলেন, আমি যতটুকু জানি তিনিও রিজার্ভড কনষ্টিটিউয়েন্সি থেকে রিজার্ভড ফেসিলিটি নিয়ে এখানে ইলেকটেড হয়ে এসেছেন। এখন তিনি কি সেটা অস্বীকার করছেন? ডাজ হি নট নাউ বিলং টু সেডুল কাস্ট কমিউনিটি? যেটা সংবিধান করেনি সেটা উনি চাচ্ছেন। তিনি কি এখানে এই ধরনের বক্তৃতা রাখতে পারেন?

**Mr. Deputy Speaker :** The Member is at liberty to express his personal opinion and the Party to which he belongs may have the said outlook.

**শ্রীরাধিকারঞ্জন পরামানিক ঃ** মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, সেই জন্য আমি বলছি যে ভারত গভর্ণমেণ্টের কাছে বলা হোক এই সমস্ত জাতিভেদ, বর্ণভেদ প্রথা রোধ করা হোক, আমরা সবাই এক মানুষ। অনেক বন্ধু কর্মসংস্থানের কথা বলে গেছেন। আমি এই কথা বলতে চাই যে মাদ্রাজ গভর্ণমেণ্ট করেছেন যে ইণ্টার কাষ্ট ম্যারেজ করার জন্য আইদার প্রমোশান অথবা যদি কেউ আনএমপ্লয়েড থাকে তাহলে তাকে এমপ্লয়মেণ্ট দিয়েই হোক বা মানিটারি হেল্প দিয়ে ব্যবস্থা

করে দেওয়া হয়। বাংলাদেশেও এ জিনিস ৩২ দফা কর্মসূচীর মধ্যে অন্তর্ভুক্ত করা হোক, যাতে করে কোন রকম শ্রেণী বিদ্বেষ, জাতিভেদ না থাকতে পারে, এইভাবে গভর্ণমেণ্টের পক্ষ থেকে করা হোক। এই বলে আমি ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজগতপতি হাঁসদাঃ** মাননীয় ডেপুটী স্পীকার স্যার, আমি বাঁকা বাংলাতে বলে আপনাকে আর অতিষ্ট করতে চাই না যদিও আমি সাঁওতাল। মাননীয় ডেপুটী স্পীকার স্যার, আমাদের যিনি সিডিউল্ড কাষ্ট এণ্ড সিডিউল্ড ট্রাইবসের মন্ত্রী হয়েছেন তিনি যে বাজেট এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি দু একটি কথা বলব। প্রথমতঃ আদিবাসী কি এবং আদিবাসী বলতে আমরা কি বুঝি সেটা সম্বন্ধে আমি একটুখানি হিণ্ট দিতে চাই। স্যার, ভারতবর্ষের জ্যেষ্ঠপুত্রই বোধ হয় আদিবাসী এটা কেউ অস্বীকার করতে পারবেন না। বহু যুগ চলে গেছে হিন্দু যুগ গেছে, মুসলিম যুগ গেছে, ইংরেজ যুগ চলে গেছে, এখন স্বাধীন যুগ এসেছে কিন্তু এদের পরিবর্তন এখন পর্যন্ত কিছু হল না। এটা কিন্তু মনে রাখতে হবে যে আদিবাসীরা এককালে যে আদিবাসী ছিল সে আদিবাসী এখন আর নেই, এখন সব নকল আদিবাসী। যদি আদিবাসীদের সত্যিই প্রমাণ জানতে চান তাহলে আমি সে সম্বন্ধে দু একটি কথা বললে বুঝতে পারবেন।

জানামলেনা লে তুল তুলি তুলড় দিশমরে,
হারালেনা লে লুলুই লুবুই লুবুইগিরি বুরু হয়তে,
পাড়াও এললে সাত শাসন সাতেও দিশমরে,
রাপ্পাও এনালে তিকিগন বাহালেকা।

এর বাংলা হচ্ছে,—

জন্মেছিনু পার্বত্য গহনবনে,
বর্দ্ধিত হইনু সেখানকার পবিত্র পবনে,
পড়িনু এবে বহু শাসকের শাসিত শাসনে,
অধুনা পথে পড়ে আছি যথা শুষ্ক ফুল গন্ধ বিনে॥

সুতরাং বুঝতে হবে যে এদেরও এককালে রাজত্ব ছিল, এদেরও এককালে ভাষা ছিল, কৃষ্টি, সংস্কৃতি ছিল এবং প্রত্যেকটি জিনিস ছিল। সাঁওতাল বিদ্রোহের কথা আপনাদের নিশ্চয়ই মনে আছে। প্রথম স্বাধীনতা সংগ্রামের সময় যে জাতি ছিল এখন সেই জাতি আর নেই, তারাই ছিল আসল জাতি। আজকে সেই জন্য আমার দুঃখ হয়। এদের যদি সত্যিকারে উন্নত করতে হয় তাহলে সর্বপ্রকার প্রচেষ্টা আমাদের দরকার এবং শুধু গভর্ণমেণ্টের উপর নির্ভর করলেই চলবে না, দেশের প্রত্যেকটি জনসাধারণের এবিষয়ে করণীয় কর্তব্য আছে। তা যদি না হয় তাহলে হিতে বিপরীত হতে পারে। আমার রবীন্দ্রনাথের একটি কথা মনে পড়ে, "যারে তুমি নীচে ফেল সে তোমারে ফেলিবে যে নীচে"—কাজেই এই কথা অস্বীকার করবার উপায় নেই যে যুগের পরিবর্তন এসেছে। যাদের জমিজমা ছিল, রাজত্ব ছিল, সমস্ত কিছু ছিল এখন বলতে গেলে তাদের বছরের মধ্যে ৮ মাস প্রায় বাহিরেই কাটাতে হয়। এদের ঘরবাড়ী বলতে কিছুই নেই, এরা আধা অধিবাসী। এরা সম্পূর্ণ অধিবাসী নয় ভারতবর্ষ তথা এই বাংলাদেশে। কেন না, ঘর-দোর ছেড়ে যে লোক ৮ মাস বাহিরে কাটাতে পারে তার কি আছে—লেখাপড়া, জমিজায়গা তো দূরের কথা—এই তো অবস্থা। সুতরাং ওরা বাংলাদেশে যে অবস্থায় আছে, বাংলাদেশে যে আদিবাসী আছে তাতে সমস্ত গঙ্গা-যমুনায় ভেসে গেলেও তারা সব নকল আদিবাসী হবে। কাজেই তাদের জন্য যে প্রচেষ্টা চলেছে ঠিক, কিন্তু যেভাবে প্রচেষ্টা চালান প্রয়োজন সেই ভাবে হচ্ছে না। তার প্রধান কারণ হচ্ছে কোথায় যেন একটা ত্রুটি থেকে যাচ্ছে এটা বুঝতে হবে। হয় গভর্ণমেণ্টের না হয় জনসাধারণের, আর না হয় আমাদের নিজেদের। কিন্তু আমি প্রথমে বলতে চাই আমাদের যে ডিপার্টমেণ্ট আছে ট্রাইব্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেণ্ট সেই ডিপার্টমেণ্টে খোঁজ করে দেখুন যে সেখানে কজন ওয়ার্কাস আছে। আমার পূর্ব্ববর্তী

বক্তা যা বলে গেলেন আমি তার কিছুটা সমর্থন করি যে সেখানে কোন জায়গায় সিডিউল্ড কাষ্ট, সিডিউল্ড ট্রাইবসদের যতটা এ্যাজ এ রিজারভেসান পাওয়া উচিত ততটা নেই। সেখানে এমন কিছু কিছু আছে যারা নাকি আদিবাসীদের সম্বন্ধে কিছু জানে না, তাদের কৃষ্টি, সংস্কৃতি, অর্থনৈতিক জীবনযাত্রা ইত্যাদি সম্বন্ধে কিছুই জানে না।

[6-40—6-50 p.m.]

সুতরাং স্যার, এটাই হল প্রধান ত্রুটি। আমি চাই প্রত্যেক জেলাতে স্পেশাল অফিসার সিডিউল কাষ্ট থাকবে এবং ট্রাইবাল এরিয়াতে সাঁওতাল নিশ্চয় থাকবে। এইভাবে যদি চলা হয় তাহলে কিছু কাজ হওয়ার সম্ভাবনা আছে। তারপরে স্যার, জমির সম্বন্ধে বলি। জমিজমা কতজনের আর আছে, কিছুই নেই, আগেই ওসব ছিনিয়ে নেওয়া হয়েছে। এখন আমরা হাতিয়ার হয়ে পড়ে আছি। কিসের হাতিয়ার? আমরা কেবল কাজই করছি, আমাদের পাওনা কিছুই নেই। এখনও ভারতবর্ষে সেই বড়দাদারাই আছেন। স্যার, এই প্রসঙ্গে বলি, আমরাই তো পশ্চিমবাংলাকে পুষছি কিন্তু আমরা নিজেদের জন্য কিছুই করছি না। আমরা খাটছি জমিতে কিন্তু খেতে পাচ্ছি না। আমাদেরও ঘি ভাত খাবার ইচ্ছা থাকে কিন্তু খেতে পাই না। তা ছাড়া এই সমস্ত আদিবাসীরাই পাকা ঘর বা তার জন্য ইঁট তৈরী করে, কিন্তু তাদের ভাগ্যে সেখানে থাকা হয়না। তারাই রাস্তা তৈরী করে কিন্তু ফাষ্ট ক্লাস প্যাসেঞ্জাররাই সেখানে চলাফেরা করেন। তাদেরও মন আছে কিন্তু তারা কিছু করতে পারে না এই হচ্ছে অবস্থা। কাজেই দলগত বা জাতিগত বলুন তারা এখন হাতিয়ার হয়েই আছে। কোন্ দলে নিলে কাজ হাসিল করতে পারবে—সে জাতিগত বা দলগত বলুন, সেটাই দেখা হয় এবং সেই অবস্থাতেই তারা আছে। মাননীয় মন্ত্রীমহাশয়কে আমি অনুরোধ করবো যে যদি সাঁওতাল বা আদিবাসীদের উন্নতি করতে হয় তাহলে আপনাকে তাদের প্রতি তীক্ষ্ণ দৃষ্টি রাখতে হবে ডিপার্টমেন্টের তরফ থেকে, তা না হলে আপনাকে এখান থেকে হটে যেতে হবে, কোন কথা নেই। স্যার, আমি টাকার কথা বলি না কিন্তু তারা শিক্ষা পেয়ে বা যা কিছু প্রয়োজন তা পেয়ে যাতে মানুষের মর্যাদা নিয়ে থাকতে পারে এটা দেখতে হবে। এখন কি অবস্থাতে আছে? প্রত্যেকটি দলগত ব্যাপারে—আমি একটু আত্ম সমালোচনা করছি, কেউ কিছু মনে করবেন না। আজকে এই অবস্থায় প্রত্যেকটি পার্টিতে নিয়ে কোথায় রাহাজানি বা অন্যান্য রকম কিছুর সৃষ্টি করানো হচ্ছে। সাঁওতালে সাঁওতালে ঝগড়া হচ্ছে অথচ তাঁরা বেশ হাসছেন। স্যার, আমি কয়েকটি জায়গাতে ঘুরেছি, যদিও আমাদের ৩২ দফার মধ্যে আছে ওদের অন্তত হোমস্টেড ল্যাণ্ড দিতে হবে কিন্তু এ পর্য্যন্ত বর্দ্ধমান, হাওড়া, হুগলী যেখানে আমি গিয়েছি সেখানে দেখেছি অধিকাংশের হোমস্টেড ল্যাণ্ড পর্য্যন্ত নেই। ওয়েস্টার্ণ সাইডে—ওয়েষ্টবেঙ্গলে কিছু কিছু সাঁওতালের আছে কিন্তু এখনও পর্য্যন্ত সব নেই। তাদের জবরদস্তি করে পার্টির মধ্যে গ্রহণ করা হচ্ছে। তারা পার্টির "পা" জানে না কিন্তু তাদেরকে নিয়ে এইসব করানো হচ্ছে। আমি প্রত্যেকটি দলের কাছে অনুরোধ করবো যে তাদের নিয়ে যেন এরকম খেলা না করা হয়। তাদের যাতে উন্নতি করা যায় সেটা দেখা অত্যন্ত প্রয়োজন। তাই আমি আবার মাননীয় মন্ত্রীমহাশয়কে এ দিকে দৃষ্টি দেবার জন্য বলছি। স্যার, শিক্ষার কথা অনেকে বলেছেন, আমি বেশী বলতে চাই না, কেবল একটি অনুরোধ স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়কে করবো। স্যার, আপনি জানেন, এক বৎসর ফসল না হলে তার পরের বছর ফসল হতে পারে বা চাষ করা যায়। এখানে শিক্ষার ব্যাপারে বলি, একটা ছেলে এক বছর ফেল করলে তার ষ্টাইপেণ্ড আর পাওয়া যায় না। আমার অনুরোধ এটা না করে আপনি বরং একটা কাজ করুন, হাফ ষ্টাইপেণ্ড তাদের দিয়ে দিন। কেননা, সাঁওতালরা বাংলাভাষা ভালো বোঝে না, তারা ফেল করতে বাধ্য হয়। তাদের জন্য অন্তত এইটুকু করুন আর প্রত্যেকটা স্কুলে অন্তত প্রাইমারীতে ট্রাইব মাস্টার—অন্তত সেকেণ্ড টিচার সেখানে রাখতে হবে। এই বলে আমি শেষ করছি।

**Shri Iswar Chandra Tirkey :**

माननीय डिपुटी स्पीकर साहब !

आज हमारे यहां पर आदिवासी जगत के सम्वन्ध में जो हमारे वेलफेयर विभाग के मंन्त्री महोदय ने जो बजट रखा है,पेश किया है उसके वरवत में कुछ बोलना चाहता हूं। चन्द दिनों से यहां पर मैं बहुत जो बातें सन रहा हुं इस बजट के बरवत में इत्यादि इत्यादि। यह सब सुन कर कभी कभी हंसी भी आती है और कभी मन में दुरव भी होता है कि क्या इस गवर्निंग बडी की यही प्रोगाम है। इसका तो प्रोगाम था कि जो वन क्राई फस्टिंग फिस्ट। तो आज जो गवर्निंग पार्टी है इधर के सदस्यों ने भी बहुत कुछ कहा हैं, इकके बावत बोल रहे हैं। दरअसल मै आज हर चीज को यहां पर हंसी-मजाक में उड़ा दे रहे है। तो सबसे बड़ी चीज है यह कि जो गवाला दही बनाता है वह हमेशा अपने दही को वढ़िया बताता है कभी अपने दही को खट्टा नहीं कह सकता है। यह विलकुल सही बात है कि जो दही बनता है उसका टेस्ट खाने वाला ही समझ सकता है कि दर असल वह खट्टा है या नहीं। हमारे यहां एक समस्या है। यु, एफ, गवर्नमेन्ट ने वजट पेश दिया है—हमारे कांग्रेस ने पेश नही दिया है। लेकिन हमारा विश्वास जरूर था कि यह यु, एफ, गवर्नमेन्ट शक्तिशाली गवर्नमेन्ट हैं और वह ऐसा बजट पेश करेगा जो हमारे देश के लिये बेहतरीन बजट होगा और देश की तरक्की के लियं अच्छा होगा। तो मैं यहां पर देखता हूं कि समय पर स्त्री-पुरूष का झगड़ा होता है। स्त्री-पुरुष का झगड़ा होने से घर में, परिवार मै अशान्ति रहती है तो उस घर का वजट भी ठीक नहीं हो सकता है। आप समझिये कि हर फैमिली, हर परिवार, हर घर में यदि अशान्ति रहे, झगड़ा होता रहें तो वह नही चल सकता है। आज हमारे बंगाल में पारिवारीक सवाल है और यहां पर भी मैं वही चीज देख रहा हुं—कि जिसके कहने से शायद हमारे सागिर्द बुरा मानेंगे-ठीक वही है। एक मालिक के तेरह जनाना हैं। जब एक जनाना को संभालने में ही दिकत होती है, झगड़ा-तकरार होता है तो तेरह-तेरह जनाना को संभालने में क्या हाल होगा और उस घर का बजट कहां तक ठीक रहेगा? यहां मै कहूंगा कि जिस घर में शान्ति होगी, बजट भी उसी का ठीक होगा।

मैं ने यहाँ के ट्राइबल वेल फेयर डिपार्टमेन्ट के माननीय मंन्त्री महोदय से कहूंगा कि जो बजट आपने पेश दिया है हमारे सामने-इसके पहले आपने अपने परिवार को देखा है या नही-मेरा विश्वास है कि उन्होने अपने परिवार को अच्छी तरह नही

देखा इस बजट में जो छोटी सी रकम खर्च के लिये रखी गयी है उससे भला यह घर-संसार किस तरह चलेगा। सबसे बड़ी चीज है कि जो भी रकम रखा गया है विमार में वह बहुत ही कम है। आदिवासी और उपजातियाँ जो बंगाल में है उनकी संस्था कोई एक नही है। आप को मालूम होना चाहिये कि सारे हिन्दुस्तान के हर कोने कोने में ये उपजातियाँ पिछड़ी हुई हैं और इस पिछड़े हुये लोगों की संस्था काभी तारार में है।

डिपूटी स्पीकर सर, हमलोग भी भारत के नागरिक है, बंगाल के बेटे-बेटियाँ है। स्पीकर सर! हमें क्यों आदिवासी, उपजातियाँ या तफसिली के नाम से पुकारा जाता है ? जिसकी आंखें नहीं होती उसे अन्धा कहते हैं, जिये हाथ नही उसे लूला कहते हैं। और जिसे पाँव नहीं उसे लगड़ा कहते हैं। आज वही हमारे सामने मै पायी जाती है। यहां जितने आदिवासी लोग है उन्हें लोग क्यों पिछड़ा हुआ कहते हैं। हमलोगों को परमात्मा ने नेयदिये हैं मगर उसमें रोशनी नही है कि हम दुनिया को अच्छी तरह देरप पायें-परमात्मा ने हाथ दिये है पर हम अन्य समाजों की तरह काम नहीं कर सकते—परमात्मा ने पैर दिये हैं मगर हम अन्य समाजो की तरह चलफिर नहीं सकते है।

[ 6-50—7-00 p.m. ]

स्पीकर जी! जो हमारे बंगाल मै आदिवासी लोग हैं-हर परिवार में जितने बीमार लोग हैं उनका इलाज अच्छी तरह से नही किया जायेगा तो वह परिवार अच्छी तरह नहीं चल सकता है। स्पीपर जी है या सदस्याए है जितने भी है उन्हे मालूम होना चाहिये कि आप में से भी अधिकांश हेड आफिसो फैसिली मेम्बर निश्चय ही होंगे। आप ही विचार कीजिये कि किस तरह घर में बीमार की चिन्ता हेड ऑफिस दि फैसिली या माँ बाप करते है, दुखी होते हैं उसके लिमे, अन्यों के लिये नहीं। जो लगडा है, लुल्हा है, अन्धा हैं उसके लिमे गार्जीयन ज्यादा विचार करता है, चिन्ता करता है क्यों कि वह जानता है कि अन्य बेटे-बेटियों का जीवन तो किसी न किसी तरह चल ही जायेगा-चल सकता है। तो आज जो हमारे बंगाल के आदिवासियों की समस्या एं हैं उसपर बहुत से सदस्यों ने बोला। हमारे बंगाल में जो आदिवासी ओर उपजातियाँ हैं उनकी संख्या चौथाई पर है ओर आज इतनी बड़ी संस्या के लोग विलकुल लचार पड़े हुये है। ये दुख में पड़े हुये है। इनके प्रतिन्याम होना चाहिये और इनका इलाज होना चाहिये। क्या आप समझते हैं कि बंगाल कभी सुखी हो सकता है। बंगाल कभी भी सुखी नहीं हो सकता है क्यों

कि किसी घर में एक के बीमार होने से सारे घर में, सारे परिवार में अशान्ति होजाती है। यहां तो एक नहीं, हजारों नही बल्कि लाखों लोगों का पूरा समाज ही पिछड़ा और गया गुजरा रहेगा, और उनकी तरक्की नही, उन्नति नहीं होगी तो मैं विश्वास करता हूं कि कभी भी बंगाल को तरक्की नहीं होगी, कभी भी बंगाल सुखी नहीं होगी। इसलिये मैं अनुरोध करूंगा माननीय स्पीकर साहब से और हमारे मंन्त्री साहबीन से विशेषकर कि हरअसल इस जाति के कल्याण के लिये आगे बढ़े और, इसके लिये हमारी बातों पर विशषकर निगरानी देनी पड़ेगी। हमारे बाल-बच्चों के लिये जो साधन है वह इतना कम है कि वे लाचार पड़े हैं अतः उनके शर्ण सुख की व्यवस्था होनी चाहिये। इसके लिगे मैन-जब एक बैठक विई थी तो मंन्त्री महोदय से बोला था कि हमारे आदिवासी उपजातियों के लिये कम्पलसरी एडुकेशन बिल इम्पोज होना चाहिये। जब तक हम अपने बच्चों को मारे नहीं, गाली न दे, शान्ती न करेंगे जब-तक वे अच्छी बातों की ओर ध्यान नहीं देंगे। हमारे बालक-बालिकाएं स्कुले जाते है लेकिन इसके लिये शान्ती बहुत जरुरी है। जब तक सरकार कांग्रेस थी-की तब भी नीये से लेकर दबाव नहीं दिया गया। इन बातो के अलवा एक बात और। और वह यह कि इन बालक-बालिकाओं की फीस नहीं लगती चाहिये इन्हें फ्रीशीप निले ऐसी व्यावस्था होनी चाहिये। जहां तक हमें मालुम है कि बिहार में रांची इलाके में आदिवासी बच्चों को सेन्टपरसेन्ट वहां की गवर्नमेन्ट स्कौलरशीप देता है। तो यहां भी, जो आदिवासी जातियां इस स्टेट में रहती। है उनकी उन्नति के लिये वैसी ही व्यवस्था की जाय तो सबसे उन्दर होगा।

उसी तरह और सी बहुत भी चीजें है। हमारे विचार से यहां आदिवासियों के लिये कल्याण कालोनी जगह जगह बना दिये जायें कल्चरल-सेटर बना दियें गायें। स्पीकर सर, मैं मानता हूं कि हमारे आदिवासीयों में बुरीलते भी है जैसे-काफी शराब पीने हैं, हड़िया पीनें हैं और नशे के मारे बहुत कुछ कर देते है। तो इनके लिये कलब होने चाहिये ताकि वहां नाच-गा सकें और इस तरह बहुत सी बुरी बातों से इनके मन को टाइवर्ट किया जा सहता है। इसी तरह जमीन जगह के बाबत भी बहुत से सदस्यों व मितों ने बताया है। हर असल में हम आदिवासी ही आदिनिवासी है और इसलिये जमीन बंटन में हमें टाप प्रायरिटी मिलनी चाहिये।

एक और विचार करना होगा। आदिवासियों में टी० बी० और लेपर से बहुत लोग बीमार होते है। इनके इलाज के लिये भी गवर्नमेन्ट को निगरानी करनी चाहिये। इनके लिये रिजर्व सीट की व्यवस्था होनी चाहिये बहुत जगहों में देखा

गया है कि इलाज कराने जाते हैं तो रिजर्व सीट न होने के कारण इन्हें बहुत कठिनाई होती है। ऐसी ही बहुत सी बाते हैं स्पीकर साहेब। जो मैं बोलना चाहता हूँ। दर असल सुख की तो बात ही छोड़ दिजिये—आज हम लाचर है, दुखी है और हमें न्याय-चाहिये, उन्नति चाहिये। दर असल हमारे लाचर बेट-बेटियों को न्याय चाहिये ताकि वे उन्नति कर सके। हमें दुख होता हैं यह देख कर इस काम के लिये इतनी छोटी रकम रखी हैं इससे एक बीमार-लाचर समाज का इलाज नही हो सकता इसलिये मैं अनुरोध करता हूँ युक्तफंड से और भी अन्य फंड से आदिवासियों की उन्नति के लिय उचित व्यवस्था होनी चाहिये।

मैं इतना ही बोलकर—धन्यवाद देता हूँ।

**শ্রীঅপূর্ব্বলাল মজুমদার** ঃ মাননীয় স্পীকার মহাশয়, এই দপ্তর সম্পর্কে কিছু বক্তব্য পেশ করা আমার উচিত বিবেচনা করায়, আমি কিছুটা সমালোচনা করছি, বাজেট সমর্থন করে। প্রথমেই আমি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব যে গত বছর যে টাকা ফোর্থ ফাইভ ইয়ার প্ল্যানে অন্তর্ভুক্ত বলে ধার্য্য করা হয়েছিল তপশীলী এবং আদিবাসীদের শিক্ষা বিস্তারের জন্ত যার শতকরা ৪০ ভাগ ষ্টেটকে বহন করতে হয় এবং আর ৬০ ভাগ কেন্দ্রীয় সরকার বহন করে থাকে, তার একটা আইটেম পেমেণ্ট অব টুইশন ফি আদিবাসী ছাত্রদের ক্ষেত্রে ১৪ লক্ষ ৩০ হাজার টাকা স্যাংশন করা হয়েছিল। আমরা ব্যয় করেছি রিভাইজড বাজেট অনুসারে ১২ লক্ষ ২০ হাজার টাকা। বুক্‌গ্রাণ্ট সেকেণ্ডারী আদিবাসী ছাত্রদের জন্ত যে টাকা ধার্য্য ছিল—এক লক্ষ ৫০ হাজার টাকা, আমরা রিভাইজড বাজেটে ব্যয় করতে পারব ১ লক্ষ টাকার মত। আর বোর্ডিং চার্জেস ১৩ লক্ষ টাকার জায়গায় আমরা ১২ লক্ষ টাকা ব্যয় করতে পারব। টোটাল সমস্ত হিসাব করলে দেখা যায় যেখানে ৩৪ লক্ষ ৯০ হাজার টাকা ধার্য্য ছিল, আমরা রিভাইজড বাজেট অনুসারে এই বছর মার্চ মাস পর্য্যন্ত ব্যয় করতে পারব ৩১ লক্ষ ৩০ হাজার টাকা। আমরা ব্যয় করতে পারব না ৩ লক্ষ ৬০ হাজার টাকা। আবার তপশীলী জাতিদের ক্ষেত্রে যদি দেখেন, দেখবেন, অনেকে এখানে অভিযোগও করেছেন, সময়মত ষ্টাইপেণ্ড পাননা, হোষ্টেল চার্জেস পাননা, বুক্‌গ্রাণ্ট পাননা। অথচ এই টাকার শতকরা ৬০ ভাগ বহন করে কেন্দ্রীয় সরকার, আর ৪০ ভাগ বহন করে ষ্টেট। সেই হিসাবে দেখুন ষ্টাইপেণ্ড টু পার্চেজ বুক্‌স-এর জন্ত ধার্য্য ছিল ২ লক্ষ ৫০ হাজার টাকা। রিভাইজড বাজেট—আগামী মার্চ মাস পর্য্যন্ত ১ লক্ষ টাকা ব্যয় করতে পারবনা, ১ লক্ষ ৫০ হাজারের মত টাকা উদ্বৃত্ত থেকে যাচ্ছে। হোষ্টেল চার্জের ব্যাপারে অনেক সদস্য এখানে অভিযোগ করেছেন যে হোষ্টেলে থাকবার ব্যাপারে খরচ পাননা। আমরা দেখছি ১৩ লক্ষ টাকা ধার্য্য ছিল এই বছর ব্যয় করবার জন্য কিন্তু তার মধ্যে ১১ লক্ষ ৫০ হাজারের বেশী ব্যয় করা সম্ভব হচ্ছেনা, আপনার দপ্তর ব্যয় করতে পারবে না বা পারেনি। ঠিক তেমনি একজামিনেশন ফি গরীব তপশীলী ছাত্রদের জন্য ধার্য্য ছিল ৬০ হাজার টাকা। পরীক্ষার ফি বাবদ দেবার জন্য এই টাকা দেওয়া হয়েছিল, রিভাইজড বাজেটে লিখেছেন খরচ করতে পারবেন মাত্র ২৫ হাজার টাকা। তারপর Free tuition to meritorious scheduled caste students দেবার কথা ছিল ১৩ লক্ষ টাকা। সেখানেও ১২ লক্ষ টাকার বেশী ব্যয় করতে পারেননি। তপশীলী জাতির জন্য মোট ব্যয় বরাদ্দ যার ৪০ ভাগ ষ্টেট বহন করে আর ৬০ ভাগ করে কেন্দ্র, তার মধ্যে ৭১ লক্ষ টাকার মধ্যে, মাত্র ৬৩ লক্ষ টাকা খরচ করছেন। আর খরচ করতে পারছেন না ৭ লক্ষ ৮৩ হাজার টাকা। এতো যেখানে ষ্টেট ৪০ ভাগ খরচ বহন করে এবং কেন্দ্র ৬০ ভাগ খরচ বহন করে। তাছাড়া সম্পূর্ণ খরচ কেন্দ্র বহন করে, সেণ্ট পারসেণ্ট খরচ কেন্দ্রীয় সরকার বহন করে যে সব জায়গাতে, সেই টাকাগুলিও ফেরত দিচ্ছেন। যেমন আমরা দেখলাম সিডিউলড ট্রাইব্‌স-এর এডুকেশন-এর জন্য কেন্দ্রীয় সরকারের যে স্কীম ছিল যার ১০০ ভাগ টাকাই কেন্দ্রীয় সরকার বহন করে তার মধ্যেও আপনি ৪ লক্ষ ব্যয় করতে পাচ্ছেন না। ফেরত যাচ্ছে। আর সিডিউলড কাষ্ট-এর ইকনমিক ডিভেলপ্‌মেণ্ট এবং এডুকেশনের জন্য যে সেণ্ট্রাল গভর্ণমেণ্ট স্পনসর্ড স্কীমে শতকরা ১০০ ভাগ খরচাই কেন্দ্রীয় সরকার বহন করে, তার জন্য সেণ্ট্রাল গভর্ণমেণ্ট আপনার হাতে যে টাকা তুলে দিয়েছিল তার মধ্যে ১৮ লক্ষ টাকা ফেরত যাচ্ছে আপনার কাছ থেকে। অর্থাৎ গত বছর যে টাকা আপনার দপ্তরের হাতে দেওয়া হয়েছিল তার মধ্যে প্রায় ৩২ লক্ষ টাকা গরীব আদিবাসী এবং উপজাতিদের শিক্ষার উন্নয়নের জন্য যা ব্যয় করা আপনার দপ্তরের কর্ত্তব্য ছিল, তার মধ্যে আপনার দপ্তর ২২ লক্ষ টাকা ব্যয় না করে কেন্দ্রীয় সরকারের হাতে ফেরত দিচ্ছেন। আপনার নিজের দপ্তর খরচ করতে পাচ্ছে মাত্র ১০ লক্ষ টাকা। এটা সত্যাই দুঃখ এবং লজ্জার কথা। কেন্দ্রীয় সরকার তার প্রতিশ্রুতির টাকা দেয়নি এই অজুহাত দিলে বলবো তার জন্য আপনারা কি করেছেন?

[7-00—7-10 p.m.]

আমি মনে করি আমাদের এখানে যাঁরা সদস্য রয়েছেন তাঁরা এই ব্যাপারে গভীর উদ্বেগ প্রকাশ করছেন কাজেই আপনি আপনার দপ্তরের প্রতি নজর দিন। আপনার সঙ্গে আমি ব্যক্তিগতভাবে আলোচনা করে দেখেছি আপনার মন রয়েছে, দরদ রয়েছে, কিন্তু আমলাতান্ত্রিক ব্যবস্থার মধ্যে আপনি এইকাজ করতে পারছেন না। সেইজন্য আমি আপনার কাছে বাংলাদেশের লক্ষ লক্ষ নিপীড়িত, অশিক্ষিত মানুষের তরফ থেকে আবেদন করছি এই টাকা যেন অপচয় না করা হয়, আপনার দপ্তর যেন এই টাকা সঠিকভাবে ব্যয় করেন এবং আদিবাসী ও তপশীলীদের মধ্যে আমরা যেন কিছু কাজ করতে পারি। আমাদের শিক্ষামন্ত্রী মহাশয় এখানে বিধান সভার অভ্যন্তরে থাকলে আমার সুবিধা হোত। তিনি যখন নেই তখন আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি আপনার দপ্তর থেকে দুইটা স্ট্যাটুটরি কমিটি করা হয়েছে। যে স্ট্যাটুটরি কমিটি দুইটা "ওয়েস্ট বেঙ্গল সিডিউলড কাস্ট ওয়েলফেয়ার বোর্ড" এ্যাণ্ড "সিডিউলড ট্রাইবস্ ওয়েলফেয়ার কাউন্সিল" নামে পরিচিত। আমরা এই উভয় বোর্ডের মিটিং করেছি গত জুলাই মাসে এবং আমরা মিলিতভাবে অনেকগুলো সুপারিশ গ্রহণ করেছি, প্রস্তাব পাশ করেছি এবং সেই সুপারিশগুলো যুক্তফ্রন্ট সরকারের বিভিন্ন দপ্তরের মন্ত্রীদের কাছে পৌঁছে দিয়েছি। আপনি সেই কমিটী দুইটীর চেয়ারম্যান এবং বিভিন্ন দলের মন্ত্রীরা সেই সিডিউলড কাস্টস্ এ্যাণ্ড সিডিউলড ট্রাইবস্ এ্যাডভাইসরি বোর্ডের কাউন্সিলের সদস্য রয়েছেন। দুইটী কমিটীর যুক্ত সভায় আমাকে কনভেনর করে একটা সাব কমিটি নিযুক্ত হয়েছিল। সেখানে সি, পি, এম-এর তরফ থেকে এক্সাইজ মিনিষ্টার ছিলেন, বাংলা কংগ্রেসের তরফ থেকে ভবতোষ সোরেন, চারুমিহির সরকার সেই বোর্ডের সদস্য এবং বিভিন্ন দপ্তরের ৪ জন মন্ত্রী নিয়ে সেই বোর্ড গঠিত হয়েছে। আমিও সৌভাগ্যক্রমে একজন সদস্য নির্বাচিত হয়েছিলাম এবং সাব-কমিটির দায়িত্বভার আমার উপর ছিল। সি.পি.এম., সি.পি.আই., বাংলা কংগ্রেস, ফরওয়ার্ড ব্লক এবং এমন কি কংগ্রেস দলের সদস্য নিয়ে সেই বোর্ড গঠন করা হয়েছে। সেই বোর্ড সর্বসম্মতিক্রমে যে সিদ্ধান্ত গ্রহণ করেছে, সুপারিশ গ্রহণ করেছে, সেগুলি কার্যকরী করবার জন্য গত জুলাই মাসে আমরা বিভিন্ন দপ্তরের কাছে সেগুলি তুলে দিয়েছি। কিন্তু লজ্জার সঙ্গে বলছি সেই সুপারিশগুলো অধিকাংশই কার্য্যকরী হয়নি। এর আগে ১৯৬৭ সালে যখন কমিটি গঠিত হয়েছিল অর্থাৎ এমনি এ্যাডভাইসরি বোর্ড এ্যাণ্ড কাউন্সিল হয়েছিল আমি তার সদস্য ছিলাম। ১৯৬৭ সালে যুক্তফ্রণ্ট সরকার ৯ মাস ছিলেন এবং সেই সময় আমরা তাঁদের কাছে, এই বোর্ডের এবং কাউন্সিলের তরফ থেকে অনেকগুলো সুপারিশ করেছিলাম এবং সেগুলো মন্ত্রীমণ্ডলীর কাছে পেশ করেছিলাম। কিন্তু দুঃখের বিষয় তাঁরা সেই সুপারিশগুলোর দিকে নজর দেবার সময় পাননি। গত মিটিং-এ একটা সাব-কমিটি নিয়োগ করেছিলেন এবং আপনি তখন বলেছিলেন আমাদের সুপারিশগুলো যখন যায় সেগুলো ফেলে দেওয়া হয়, তার উপর কোন গুরুত্ব আরোপ করা হয় না, সেগুলো কার্যকরী করেনা। সেইজন্য গত জুলাই মাসে একটা সাব-কমিটি গঠন করেছিলেন যার মধ্যে যুক্তফ্রণ্ট সরকার-এর কয়েকজন ক্যাবিনেট র‍্যাংকের মিনিস্টার রয়েছেন এবং আমাকেও সেই কমিটির মধ্যে নিয়ে কনভেনর হিসেবে নিযুক্ত করেছিলেন। আমাকে তখন বলেছিলেন যে, যে সমস্ত সুপারিশ এই বোর্ড থেকে এবং কাউন্সিল থেকে করা হয় সেগুলো যুক্তফ্রন্ট সরকার কার্যকরী করছেন না কাজেই আপনি কনভেনর হিসেবে তাঁদের সঙ্গে সাক্ষাৎ করে এই সুপারিশগুলো যাতে কার্যকরী করা হয় তার জন্য অনুরোধ করুন, তাঁদের প্রেসার দিন। এইভাবে অথরাইজড হয়ে দুইটী কমিটির যুক্তসভায় সদস্যদের দ্বারা গঠিত সাব-কমিটির কনভেনর হিসেবে আমি সাব-কমিটির সদস্যদের নিয়ে বিভিন্ন মন্ত্রীদের দপ্তরে গিয়েছিলাম। আমি প্রথমেই গিয়েছিলাম যুক্তফ্রন্ট সরকারের অন্যতম মন্ত্রী শ্রীননী ভট্টাচার্য মহাশয়ের কাছে। আমি অত্যন্ত আনন্দের সঙ্গে ঘোষণা করছি আমাদের সুপারিশগুলো আমি যখন মাননীয় মন্ত্রী ননী ভট্টাচার্যের কাছে উপস্থিত করলাম সঙ্গে সঙ্গে তিনি আমাদের দাবী মেনে নিলেন। প্রথমেই তিনি বাংলাদেশে যে

৫/৬টি মেডিকেল কলেজ রয়েছে সেখানে যাতে উপযুক্ত সংখ্যক তপশীল জাতি এবং উপজাতি ছাত্রসংখ্যা ভর্তি হতে পারে সেই দাবী মেনে নেবার সিদ্ধান্ত গ্রহণ করলেন এবং সেটা ক্যাবিনেটে এ্যাপ্রুভ করে বিধানসভার ফ্লোরে দাঁড়িয়ে তিনি তাঁর এই নীতি ঘোষণা করলেন। আমি তপশীল জাতি এবং উপজাতিদের তরফ থেকে যুক্তফ্রন্ট সরকারের এই মন্ত্রীমহাশয়কে ধন্তবাদ এবং সাধুবাদ জানাই কারণ তিনি সঙ্গে সঙ্গে এগুলি কার্যকরী করেছেন। আমি তাঁর কাছে একথা বলি গতবার ৯২ জন তপশীল জাতি এবং উপজাতি ছাত্র মেডিকেল কলেজে ভর্তি হয়েছে। তিনি আমাদের আশ্বাস দিয়েছিলেন এবং দাবী মেনে নিয়েছেন যে নার্সিং-এ যে সমস্ত কোর্স রয়েছে তাতেও ফিফ্‌টিন পারসেন্ট এবং ফাইভ পারসেন্ট সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবদের জন্য সংরক্ষিত থাকবে। শুধু তাই নয়, তিনি আরও আশ্বাস দিয়েছেন যে আর, আমেদ ডেণ্টাল কলেজ এ্যাণ্ড হস্‌পিটাল যেটা রয়েছে সেখানেও ফিফ্‌টিন পারসেন্ট এবং ফাইভ পারসেন্ট সিট এদের জন্য রিজার্ভ থাকবে এবং সেইভাবে একে কার্যকরী করবেন।

এবং সেইভাবে সংরক্ষণ ব্যবস্থাকে কার্যকরী করছেন। কিন্তু চাকরীর ক্ষেত্রে তিনি হয়ত করতে পারেননি, তাঁকে আমি পত্র দিয়েছি, অনুরোধ জানিয়েছি, ননীবাবু নিশ্চয়ই এটা করবেন, এই আশা রাখি। যিনি ছাত্র-ছাত্রী ভর্তির ক্ষেত্রে আমাদের নীতি এবং যুক্তফ্রন্টের নীতিকে কার্য্যকরী করেছেন, তিনি নিশ্চয়ই এটা করবেন। চাকুরীর ক্ষেত্রে সংরক্ষণ ব্যবস্থা কার্য্যকরী হলে আমি সেদিন আনন্দিত এবং গর্বিত হবো যে আমাদের যুক্তফ্রন্টের মধ্যে এমন মন্ত্রীরা সব রয়েছেন যাঁরা সহানুভূতির সঙ্গে বিচার করে সঙ্গে সঙ্গে এদের দাবী কার্য্যকরী করবার চেষ্টা করছেন। এর পরে আমরা অন্যান্য মন্ত্রীদের কাছে গিয়েছিলাম, আমাদের মুখ্যমন্ত্রী শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ের কাছে গিয়েছিলাম এবং তাঁর কাছে অনুরোধ করেছিলাম যে আপনার এই দপ্তর থেকে মুখ্যমন্ত্রী হিসাবে নয়, ফিনান্স মিনিষ্টার হিসাবে আপনার কতকগুলো করণীয় আছে। সরকারী চাকরীতে বিভিন্ন জায়গায় ও দপ্তরে দেখেছি যে গভর্ণমেণ্টের যে সমস্ত গৃহীতনীতি সেইগুলো কার্য্যকরী করা হয়নি, আমাদের যুক্তফ্রন্টের ৩২ দফা কর্মসূচীর মধ্যে এই কথা বলা হয়েছে যে বিভিন্ন ক্ষেত্রে তপশীলী এবং উপজাতিদের উন্নয়নের জন্য বিভিন্ন রকম কর্মসূচী গ্রহণ করবো এবং আমরা বাস্তবে তা রূপায়িত করবো। এই ৩২ দফা কর্মসূচীর অন্যতম তপশীলী উন্নয়নের ব্যবস্থা করা হবে এবং মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টি এবং অন্যান্য যে সমস্ত পার্টি যেমন ফরওয়ার্ড ব্লক, সি. পি. আই. বাংলা কংগ্রেস এবং অন্যান্য পার্টি তারা অন্ততঃ ভোটের পূর্ব্বে স্বীকার করেছিলেন যে অনগ্রসর, পদদলিত, লাঞ্ছিত ও অপমানিত সহস্র সহস্র বছরের কলংকের বোঝা এবং নিপীড়নের জ্বালা মাথায় নিয়ে যারা রয়েছে তাদের সম্পর্কে, তাঁদের দৃষ্টিভঙ্গী অত্যন্ত পরিস্কার এবং সমস্ত সাংবিধানিক সুযোগ সুবিধা তাদের পাওয়া উচিত। অবশ্য একজন বক্তব্য রেখেছেন—শ্রীরাধিকা প্রামাণিক মহাশয়, কমিউনিষ্ট পার্টি'র ( মার্কসবাদী ) মাননীয় সদস্য, আমি জানি হয়তো তাঁর এটা ব্যক্তিগত মত, কিন্তু বাংলাদেশের মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির কর্মসূচী কি তার বক্তব্যকেই সমর্থন করে আমরা জানলাম শ্রীপরামানিক এদের বিশেষ কর্ম্মসূচী সমর্থন বা, এদের উন্নয়নের জন্য বিশেষ ব্যবস্থার কথা না বললেও ৩২ দফা কর্মসূচীর মধ্যে বলা আছে যে তপশীলী জাতি এবং উপজাতিদের স্বার্থ সংরক্ষণ করা হবে এবং এদের উন্নয়নের জন্য ব্যবস্থা গ্রহণ করা হবে। এইসব দাবিকে স্বীকার করে নিয়ে আমরা নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করেছিলাম এবং সেইভাবে আমরা বিধানসভায় এসেছি। অবশ্য মাননীয় সদস্য রাধিকা বাবুর কথার জবাব আমি দিতে চাই না, কিন্তু শুধু এটুকু জানাতে চাই যে হয়তো এটা তাঁর ব্যক্তিগত মত হতে পারে, কিংবা পার্টির তরফ থেকে একমাত্র বক্তা হিসাবে তার পার্টির সঠিক বক্তব্যই তিনি রাখছেন—কিন্তু বিধানসভার মধ্যে কয়েকদিন আগে আমরা এখানে সর্ববাদী সম্মতভাবে কনষ্টিটিউশনন এ্যামেণ্ডমেণ্টের জন্য যে বিল এসেছিল সেই এ্যামেণ্ডমেণ্ট আমরা গ্রহণ করেছি এই বিধানসভায় এবং এপক্ষ এবং ওপক্ষ, উভয়পক্ষের সম্মিলিত

প্রস্তাবে যে বিল সেদিন গৃহীত হয়েছে এবং আমরা র‍্যাটিফিকেশন করে সেটা পাঠিয়ে দিয়েছি। সেই কনষ্টিটিউশন এ্যামেণ্ডমেণ্ট বিল-এ আছে যে আরও ১০ বছর এই তপশীলী জাতি এবং উপজাতিদের যে বিশেষ অধিকার সেই অধিকারকে সংরক্ষণ করা হোক, সংবিধান এ্যামেণ্ড করা হোক এবং আমরা জেনে খুসী হয়েছি যে এই বিধানসভায় র‍্যাটিফিকেসান হয়ে যাবার পর যখন আবার পার্লামেণ্টে বিলটি উত্থাপিত হয়েছিল তখন বাংলাদেশের বিভিন্ন সদস্য এবং ভারতবর্ষের বিভিন্ন রাজনৈতিক দলের সদস্য যেমন মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টি, আর. এস. পি., বাংলা কংগ্রেস, সি. পি. আই., ফরওয়ার্ড ব্লক এবং কংগ্রেসের তরফ থেকে সদস্যগণ সেই পার্লামেণ্টের মধ্যে দাঁড়িয়ে সর্বসম্মতিক্রমে সেই সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন এবং সেটা আইনের র‍্যাটিফিকেসান হয়ে যাবার পর, আমাদের সংবিধান এ্যামেণ্ডমেণ্ট হয়েছে যে আগামী ১০ বছরের জন্য সেই অধিকার সংরক্ষিত থাকবে। আমরা মুখ্যমন্ত্রীকে যেদিন দাবী জানিয়েছিলাম—তাঁর দপ্তরের কয়েকজন উচ্চপদস্থ কর্মচারী, চিফ. সেক্রেটারী, এবং ফাইন্যান্স ডিপার্টমেণ্টের কমিশনার প্রভৃতি সেখানে উপস্থিত ছিলেন। আমরা মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেছিলাম যে আমাদের সমস্ত বক্তব্যই যুক্তফ্রণ্টেরই গৃহীত নীতির ভিত্তিতে। কাজেই আমাদের ন্যায়সঙ্গত দাবীগুলি সেই গৃহীত নীতিগুলিকে কেন কার্য্যকরী করা হবেনা। আমি আজকে দৃষ্টি আকর্ষণ করছি—যুক্তফ্রন্ট সরকারের এখানে অনেক মন্ত্রী রয়েছেন, আমাদের সুবোধবাবু এখানে আছেন, ডাঃ গোলাম ইয়াজদানি সাহেব এখানে আছেন, আমাদের পার্লামেণ্টারী এ্যাফেয়ার্সের মন্ত্রী আছেন এবং যে দপ্তরের বাজেট সম্পর্কে বক্তৃতা করছি সেই দপ্তরের মন্ত্রীও এখানে আছেন। আমাদের সরকারী সারকুলার সম্পর্কে মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন, যে সারকুলারের কপি ফাইন্যান্স ডিপার্টমেণ্ট থেকে প্রতিটি মিনিষ্টারের দপ্তরে দিয়ে দেওয়া হয়েছে। এই সারকুলারে উল্লেখিত বিভিন্ন দপ্তরের রিক্রুটমেণ্টের ক্ষেত্রে যেন ১৫ পারসেণ্ট এবং ৫ পারসেণ্ট রাখা হয়—যথাক্রমে তপশীলী ও উপ-জাতিদের জন্য সংরক্ষিত করা হয়—এদের কাছ থেকে নিয়োজিত হয়। একটি বিশেষ সার্ভিসে যেমন ক্লাশ ১ সার্ভিসে একজিকিউটিভ পোষ্টের আগে ডেপুটি ম্যাজিষ্ট্রেটের ক্ষেত্রে যে পোষ্ট রিজারভেসন ব্যবস্থা ছিল না বর্ত্তমানে সেই চাকুরীতে সংরক্ষণের ব্যবস্থা করার জন্য নির্দ্দেশ দেওয়া হয়েছে—কিছু কিছু হায়ার সার্ভিসের পোষ্ট আনরিজার্ভ—সেটাও আমরা দাবী করেছি তারা যেন সেখানেও সংরক্ষণ মেনে নেন। সংরক্ষণের নির্দ্দেশ দিয়ে যতগুলি সারকুলার দেওয়া হয়েছে, সব সারকুলারগুলো পড়বার সময় নেই শুধু লেটেষ্ট সারকুলার সম্বন্ধে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। Circular that was issued on 24th of June, 1968, No. $\frac{\text{2169-F}}{\text{N}}$, subject : Reservation of vacancies in the West Bengal Public Service for the various communities in the State, under the signature of Shri J. L. Kundu, Financial Commissioner and Secretary to the Government of West Bengal. সরকারের এই সারকুলার প্রতি দপ্তরে দেওয়া হয়েছে যে চাকুরীর ক্ষেত্রে যেন 15 and 5 per cent. reserved for Scheduled Castes and Scheduled Tribes করতেই হবে এবং এতে বলা হয়েছে যদি কোন দপ্তর বলে যে সিডিউল্ড কাস্ট এবং ট্রাইবসের উপযুক্ত লোক কোন বিশেষ পদের জন্য পাওয়া গেল না তাহলে that must be carried for two years. যদি না পাওয়া যায় তাহলে দু বছর ফুল ফিল করা চলবে না। এইজন্য সেখানে লেখা আছে—It should be carried forward for the next two years.

[7-10—7-20 p.m.]

১৯৫৩ সালে যে সারকুলার ইস্যু হয়েছিল তাতে নির্দ্দেশ ছিল প্রতিটা ডিপার্টমেণ্টের রোস্টার মেনটেণ্ড করতে হবে। সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবস উপযুক্ত পরিমাণে চাকুরীতে আছে কি নেই, নিয়োগের ব্যাপারে সংরক্ষণ নীতি সঠিক প্রয়োগের জন্য রোসটার মেনটেণ্ড করতে হবে।

গভর্ণমেণ্ট-এর সারকুলারের মধ্যে এনেকসার দিয়ে বুঝিয়ে দেওয়া হয়েছে যে কিভাবে রোসটার মেনটেন করতে হবে। এই সারকুলার হচ্ছে আমাদের যুক্তফ্রন্টেরই গৃহীত সারকুলার, যুক্তফ্রন্টেরই গৃহীত নীতি, কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে যুক্তফ্রণ্টের গৃহীত নীতি হওয়া সত্ত্বেও বহু ডিপার্টমেন্টের পারফরমেন্স এত লজ্জাজনক, এত নীচে যে সেগুলি বলা নিঃপ্রয়োজন। আমি দপ্তর ভিত্তিক ফিগার দিতে চাইনা শুধু দু একটা ফিগার রাখা দরকার যুক্তফ্রন্টের মন্ত্রীমণ্ডলীর কাছে এইজন্য যে, যুক্তফ্রন্টের ৩২ দফা কর্মসূচীতে গৃহীত নীতি সেই নীতি অনুযায়ী যে সারকুলার বিভিন্ন দপ্তরকে দেওয়া হয়েছে তাকে বাস্তবে রূপায়িত করা হয়নি। আমি ফিগার দিচ্ছি, আজকে যাতে তার ব্যতিক্রম হয় তারজন্য যুক্তফ্রণ্ট সরকারের মন্ত্রীদের কাছে অনুরোধ করছি। কংগ্রেসী রাজত্বে ১৯৬৬-৬৭ সালের যে ফিগার পাওয়া গিয়েছিল সেই ফিগার উল্লেখ করে বলছি, ক্লাস ওয়ান শুধু নয় সমস্ত পারমানেণ্ট গেজেটেড সার্ভিসে বলছি, আমাদের এখানে মোট গেজেটেড পোষ্টের কর্মচারী ছিলেন যারা তাঁদের মধ্যে সিডিউল কাষ্ট হচ্ছে ১.৯ পারসেণ্ট। Total number of Scheduled Castes, Gazetted 1·9 per cent (permanent posts) এইগুলি পারমানেণ্ট পোষ্ট। যেখানে পারমানেণ্ট পোষ্টে মোট কর্মচারীর সংখ্যা হচ্ছে ৫৬৭০ জন সেখানে পারমানেণ্ট পোষ্টে সিডিউল কাষ্ট কর্মচারীর সংখ্যা হচ্ছে মাত্র ১০৭ জন অর্থাৎ শতকরা ১.৯, কিন্তু হওয়া উচিত ছিল ১৫ পারসেণ্ট। টেমপোরারী মোট গেজেটেড কর্মচারীর সংখ্যা যেখানে ২২৭২ সেখানে সিডিউল কাস্টের তরফের কর্মচারী সংখ্যা মোট ৩৪জন অর্থাৎ পারসেণ্টেজ হল ১.৫। আগে ১৯৫৬-৫৭ সালে যেখানে নিয়োজিত কর্মচারীর পারসেনটেজ ছিল ২.৫৫, ১৯৬৪-৬৫ সালে যেখানে পারসেনটেজ কমে দাঁড়িয়েছিল ২.০৫ ; পরে সেখানে ১৯৬৬-৬৭ সালে এই পারসেনটেজ কমে ১.৯ পারসেণ্টে এসে দাঁড়াল। এই হল আমাদের গেজেটেড পোষ্টে কর্মচারীদের সংখ্যার অবস্থা। যদি নন গেজেটেড সুপিরিয়ার র‍্যাংকে নন যাঁরা কাজ করছেন তাঁদের পারসেণ্টটেজ কষেন তাহলে সেখানে দেখবেন নন গেজেটেড সুপিরিয়ার কর্মচারীর মোট সংখ্যা ১৯৬৬-৬৭ সালে ছিল ৭৩ হাজার ৪৮২, সেখানে তপশীলীদের মোট কর্মচারীর সংখ্যা ছিল ২৭০৯ অর্থাৎ ৩.৭ পারসেণ্ট রিপ্রেজেনটেটিভ ইন পারমানেণ্ট সার্ভিস। টেম্পোরারী যেখানে ৯২ হাজার ৮৮৮ ফিগার ছিল সেখানে তপশীলীদের ৩.১৩ পারসেণ্ট। যেখানে হওয়া উচিত ১৫ পারসেণ্ট মিনিয়াম according to the then circular, according to the decision of the United Front Government, এর পরিবর্তন হওয়া উচিত ছিল কিন্তু আমরা হতাশ হয়েছি। এবারে সিডিউল ট্রাইবসদের সম্বন্ধে একটু বলি। সিডিউল ট্রাইবস গেজেটেড কর্মচারী যেখানে পারমানেণ্ট, সেখানে পারসেনটেজ হচ্ছে নিল (nil)—কিছুই নেই। যেখানে টেম্পোরারী সেখানে পারসেনটেজ হচ্ছে ০.৪ পারসেণ্ট। যেখানে নন গেজেটেড সুপিরিয়ার অফিসার সেখানে ৩.০৮ পারসেণ্ট আর টেম্পোরারী যেখানে ০.৬৪ পারসেণ্ট এই হল চাকরীর অবস্থা। কাজেই এগুলি কংগ্রেসী রাজত্বে হয়েছে। কিন্তু যুক্তফ্রণ্ট সরকারের যেটা ডিসাইডেড পলিসি, সারকুলার মারফৎ যেটা দেওয়া হয়েছিল সে নীতি সম্পর্কে Performance of each and every department was below standard ; অন্ততঃ আমাদের দপ্তরের যে সমস্ত মন্ত্রীরা বর্তমানে আছেন তাঁদের কাছে আমি আশা করবো, আমি দুঃখের সঙ্গে বলতে চাই যে গত সেপ্টেম্বর মাসে আমরা ৫ জন মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলাম এবং সাব কমিটির আরো সদস্য সেখানে ছিলেন, তাঁর কাছে আমরা যখন নিবেদন রেখেছিলাম তিনি আমাদের কথা অত্যন্ত সহানুভূতি সহকারে শুনেছেন এবং প্রত্যেকটি বক্তব্যকে যথাযথ বলে স্বীকার করে নিয়েছেন। কিন্তু আজও কোন ফরমাল গভর্ণমেণ্ট অর্ডার ইসু হয়নি। এইভাবে যদি বিভিন্ন ডিপার্টমেণ্টে রিক্রুটমেণ্ট সম্পর্কে ব্যাক লগ হয়ে থাকে, গভর্ণমেণ্ট অর্ডার প্রয়োগ করা না হয়ে থাকে, যেটা মুখ্যমন্ত্রীর দপ্তর সমস্ত ডিপার্টমেণ্টকে অনুরোধ জানিয়ে দিয়েছেন, এই সম্পর্কে কি স্টেপ নিয়েছেন? ফরমাল অর্ডার পাইনি, বা কোথাও বাধার সৃষ্টি হয়েছে কিনা সে সম্পর্কে আমি কিছুই জানিনা। কিন্তু মুখ্যমন্ত্রী আমাদের কথা মেনে নিয়েছেন। আমাদের যিনি এডুকেশান মিনিষ্টার তাঁর কাছে আমাদের

সাব কমিটির তরফ থেকে যে রেকমেনডেসান পেশ করা হয়েছিল সেই রেকমেনডেসান বিবেচনা করার পর শিক্ষামন্ত্রী মহাশয় প্রতিটি বক্তব্যকে মেনে নিয়েছেন বলে জানিয়ে দিয়েছেন। কিন্তু কোন ফরমাল অর্ডার সেখানে ইস্যু করা হয়নি। প্রাথমিক শিক্ষা ব্যবস্থা তপশীলী আদিবাসী এলাকায় অনেক ক্ষেত্রে নেই।

কিন্তু সেই সেই এলাকায় স্কুলগুলি আমাদের গঠন করা উচিত ছিল, আমরা সেগুলি করতে পারিনি। সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবস এলাকায় গরীব মানুষরা তাদের নিজেদের প্রচেষ্টায় কিছু স্কুল গঠন করেছেন, সেগুলি যাতে ইতিমধ্যে রেকগনাইজড হয়ে যায় তার ব্যবস্থা করা উচিত। এবছর ১ হাজার ৫ শো প্রাথমিক স্কুল পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত হবে, অন্ততঃ তপশীলী এলাকার স্কুলগুলি প্রায়োরিটি পাওয়া উচিত নীতিগত দিক থেকে, কেননা শিক্ষামন্ত্রী মহাশয় এটা মেনে নিয়েছেন। আমি গতকাল তাঁকে জিজ্ঞাসা করেছি যে আপনি ফর্মাল অর্ডার দিয়ে দিন ইমিডিয়েটলি, তিনি বলেছেন আমি তো আমার দপ্তরকে বলে দিয়েছি। কিন্তু আজ পর্যন্ত ফর্মাল অর্ডার দেওয়া হয়নি। প্রাথমিক শিক্ষক নিয়োগের ক্ষেত্রে আমরা দাবি করেছিলাম যে সার্কুলার দিয়ে দিন জনসংখ্যা ভিত্তিক তপশীলী শিক্ষক নিয়োগের, কিন্তু সে ক্ষেত্রে ফর্মাল অর্ডার গিয়ে পৌঁছায়নি। আদিবাসীদের ক্ষেত্রে আমরা বলেছিলাম, এবং সেই কমিটির সুপারিশও ছিল যে, ক্লাস ৮ পাশ করা যদি আদিবাসী ছেলে হয়ে থাকে তাহলে প্রাথমিক শিক্ষক হিসাবে নিয়োগ করার জন্য তাকে উপযুক্ত বলে বিবেচনা করবেন। ম্যাট্রিক স্কুল ফাইন্যাল পাশ তপশীলী ছেলে যদি থাকে তাহলে প্রাথমিক শিক্ষক হিসাবে নিয়োগ করার ক্ষেত্রে যথেষ্ট বলে মনে করা উচিত এবং সেই সুপারিশ গৃহীত হয়েছে। শিক্ষামন্ত্রী মহাশয় সেই সুপারিশ গ্রহণ করেছেন। কিন্তু সেই ফর্মাল অর্ডার, আমি জানি বিভিন্ন জায়গায় আগামী ৭ই মার্চের বা তার অল্প কয়েকদিনের মধ্যে সব স্থির হয়ে যাবে, কাজেই তাঁর বক্তব্য, তাঁর সার্কুলার যদি ইতিমধ্যে ডিস্ট্রিকটস ইনসপেক্টর অব স্কুলস এর কাছে না পৌঁছায় কিংবা এ্যাডভাইসারি বোর্ডের কাছে না পৌঁছায় তাহলে আদিবাসী এবং তপশীলীদের স্কুলগুলি গৃহীত হবে না, স্যাংকসান বা রেকগনাইজড হবে না এবং শিক্ষক হিসাবে চাকুরীতে নিয়োগের ক্ষেত্রে তারা প্রচুর বাধার সম্মুখীন হবেন। সেজন্য শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন তিনি যে দাবীগুলি আমাদের মেনে নিয়েছেন সেই দাবীগুলি যাতে কার্যকরী করা হয় তারজন্য অবিলম্বে জেলায় জেলায় সার্কুলার পাঠিয়ে দিন। এছাড়া আমরা আরো যে সব মন্ত্রীর কাছে গিয়েছিলাম তাঁরা হচ্ছেন যেমন পশুপালন দপ্তরের মন্ত্রী। ভেটারিনারী কলেজে ছাত্র ভর্তি হবার ব্যাপারে তাঁর কাছে বক্তব্য রেখেছি। তিনি আমাদের বক্তব্য মেনে নিয়েছেন এবং যাতে ১৫ এবং ৫ পারসেন্ট ভেটারিনারি স্কুলে ছাত্র ভর্তি হয় সেই দাবী মেনে নিয়েছেন। কিন্তু ফর্মাল অর্ডার আজও সেখান থেকে বের হয়নি। এটা খুব দুঃখের কথা যে এগুলি কার্যকরী করা হচ্ছেনা, অবহেলিত হচ্ছে। এছাড়া আমরা আর একজন মন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করেছিলাম এবং তিনিও আমাদের কাছে কথা দিয়েছিলেন যে এগুলি তিনি মেনে চলবেন। কিন্তু বাস্তব ক্ষেত্রে ছাত্র-ছাত্রীর ভর্তির বিষয়ে ফর্মাল অর্ডার এক ননী বাবুর কাছ থেকে পেয়েছি এই বিধান সভায় সে কথা তিনি ঘোষণাও করেছেন, এছাড়া মুখ্যমন্ত্রী, শিক্ষামন্ত্রী, এ্যানিমেল হাজব্যাণ্ড্রি দপ্তরের মন্ত্রী মহাশয় আমাদের দাবী মেনে নিয়েছেন কিন্তু সেটা বাস্তবে কার্যকরী করেননি। একথা ঠিক যে সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবস ওয়েলফেয়ার যে দপ্তর সেই দপ্তরের কতটুকু ক্ষমতা আছে। সীমীত ক্ষমতা এই দপ্তরের। এই সীমীত ক্ষমতা, সীমীত অর্থ নিয়ে তপশীলী সমাজের উন্নয়ন করা তাদের পক্ষে সম্ভব নয়। তাই আমরা দাবি করেছিলাম যুক্তফ্রণ্ট সরকারের প্রতিটি দপ্তরকে তাঁদের দপ্তরের অর্থ যখন ব্যয় করা হবে তখন তা থেকে খানিকটা যেন তপশীলীদের উন্নয়নের জন্য বিশেষভাবে ব্যয় করা হয়। আমি মন্ত্রী মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি ভারতবর্ষের অন্যান্য প্রদেশের ব্যবস্থার প্রতি। অন্ধ্র প্রদেশের ক্ষেত্রে দেখুন, সেখানে নিয়ম করে দিয়েছে যে আদিবাসী দপ্তরের

একমাত্র কর্তব্য যে আদিবাসী উন্নয়নের তপশীলীদের কাজ করবে, সেখানে নিয়ম হয়েছে earmarking of 15 and 5 per cent, of the fund from the General Sector. প্রতিটি দপ্তরে ১৫ এবং ৫ পার্সেন্ট টাকা রিজার্ভ থাকে for the development of Scheduled Castes and Scheduled Tribes. মাইশোরে স্পেশাল বন্দোবস্ত আছে। কেননা, আদিবাসী দপ্তরে ঐ ৭১ লক্ষ টাকা বা ২ কোটি ৮৮ লক্ষ টাকার মধ্যে সমস্ত সমস্যার সমাধান করা সম্ভব নয়। তাই শিক্ষা দপ্তরকে, হাউসিং দপ্তরকে এবং অন্যান্য জনকল্যাণমুখী যে সমস্ত দপ্তর আছে তাঁদের কাছে দাবি রাখছি তাঁদের একটা টাকার পার্সেন্টেজ রাখতে হবে ওদের উন্নয়নের জন্য যেমন মাইশোর, অন্ধ্রপ্রদেশ করছে।

[7-20—7-30 p.m.]

শিক্ষা ক্ষেত্রে আর একটা জিনিষের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বাংলাদেশের প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে তো আমি বলেছি তপশীলী এবং আদীবাসীদের জন্য সমস্ত জায়গায় স্কুল প্রতিষ্ঠা করতে হবে, স্কুল তৈয়ারী করতে হবে, স্কুল রেকগনাইজ করতে হবে। কিন্তু সেকেণ্ডারী ষ্টেজে কি হবে? সেকেণ্ডারী ষ্টেজের প্রতি আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি, বিশেষ করে যুক্তফ্রন্টের প্রতিটি মাননীয় সদস্যের দৃষ্টি আকর্ষণ করছি যে আমাদের পশ্চিমবাংলায় তপশীলী জাতির ছাত্র-ছাত্রীদের বিনা বেতনে হাইয়ার সেকেণ্ডারী স্তরে পড়বার কোন সুযোগ নেই। তাদের মধ্যে কয়েকটি কমিউনিটির সে সুযোগ আছে। Sixty five Communities are recognised as Scheduled Castes. কিন্তু তার মধ্যে বেছে বেছে কংগ্রেস আমলে একটা, ডিভাইড, এ্যাণ্ড রুলের মত করে তারা তপশীলী কমিউনিটির মধ্যে ৪১ কমিউনিটিকে সুযোগ দিয়েছেন। কিন্তু ৬৫ কমিউনিটির বাকি কমিউনিটিকে সেই সুযোগ থেকে বঞ্চিত করেছেন। কিন্তু আমি এই প্রশ্ন রাখছি মন্ত্রী মণ্ডলীর কাছে, বিধানসভার সমস্ত মাননীয় সদস্যদের কাছে, ভারতবর্ষের আর কোন দ্বিতীয় রাজ্য নেই যেখানে ইলেভেন ক্লাস পর্য্যন্ত বিনা বেতনে তপশীল জাতির ছাত্র-ছাত্রীদের পড়বার অধিকার না মেনে নিয়েছে, ব্যাতিক্রম শুধু পশ্চিমবাংলায় কেন হবে? ভারতবর্ষের প্রতিটি রাজ্যে—সে কেরালা বলুন, বিহার বলুন, আসাম বলুন, ইউ, পি, বলুন, মহারাষ্ট্র বলুন, পাঞ্জাব বলুন সেখানে তপশীলী জাতির ছাত্র-ছাত্রী বিনা বেতনে ইলেভেন ক্লাস পর্য্যন্ত পড়াতে পারে। এই অধিকার দীর্ঘদিন স্বীকৃত হয়েছে, একমাত্র স্বীকৃত হয়নি বাংলাদেশের কংগ্রেসী রাজত্বে। এই অধিকার এই যুক্তফ্রন্ট সরকার যে সরকার জনতার সরকার, মেহনতী মানুষের সরকার, গরীব আদিবাসী তপশীলী আদিবাসীদের সরকার, ক্লাস ইলেভেন পর্য্যন্ত বিনা বেতনে পড়াবার অধিকার, সেই সুযোগ যদি করে দিতে পারেন তবে সেটা হবে আদর্শ বিধান। তা যতক্ষণ না করতে পারছি ততক্ষণ ভারতবর্ষের সমস্ত জায়গায় বিনা বেতনে পড়াবার যে সুযোগটুকু আছে বাংলাদেশের অবহেলিত, নির্যাতিত, সাধারণ মানুষরা সে সুযোগ থেকে বঞ্চিত হবে কেন? যুক্তফ্রন্টের মন্ত্রীদের কাছে বাংলা দেশের নিপীড়িত মানুষদের তরফ থেকে আমি দাবী করছি শিক্ষা দপ্তর এবং সমগ্র মন্ত্রী মণ্ডলী এই বিষয়ে অগ্রসর হন। বেশী টাকা পয়সা লাগবে না, মোটামুটি হিসাবে দেখা যায় মাত্র ৪০ লক্ষ টাকার মত লাগবে বিনা বেতনে তাদের পড়বার সুযোগ দিতে হাইয়ার সেকেণ্ডারী স্টেজ পর্য্যন্ত। ৩২ লক্ষ টাকা তো আমাদের এমনি ফেরতই চলে যাচ্ছে। আমরা ৪০ লক্ষ টাকা মাত্র যদি ব্যয় করতে পারি তাহলে আমরা সেই পর্য্যায়ে পৌছতে পারবো এবং এইসঙ্গে এইটুকু বলতে হয় আমরা শুধু হাইয়ার সেকেণ্ডারী পর্য্যন্ত বিনা বেতনে পড়াবার জন্য সুপারিশ করছি, কিন্তু পাশে আসাম রাজ্যে যদি যান দেখবেন ক্লাস ওয়ান থেকে বি, এ পর্য্যন্ত তপশীলী জাতিদের এক পয়সাও দিতে হয় না। পাশের কংগ্রেসী রাজত্বে যদি এটা করতে পারে, সেই দাবি সেখানে গৃহীত হয়ে থাকে তাহলে আমাদের বাংলা দেশের সরকার, মেহনতী মানুষের সরকার এই দাবি কেন গ্রহণ করবেন না? বিহারে যান সেখানে ক্লাস ওয়ান থেকে আরম্ভ করে এম, এ ক্লাস পর্য্যন্ত বিনা বেতনে সমস্ত তপশীলী আদিবাসী ছাত্রের

শিক্ষা চালু আছে। আপনি ইউ, পিতে যান সেখানে দেখবেন ক্লাস ওয়ান থেকে পোষ্ট গ্রাজুয়েট পর্য্যন্ত তপশীল ছাত্রদের বিনা বেতনে পড়াবার সুযোগ আছে। নেই পশ্চিমবাংলায়। আরও লজ্জার কথা আমাদের পশ্চিমদিনাজপুরের যে অংশে ইসলামপুর অঞ্চল, সেই ইসলামপুর অঞ্চল বিহারের মধ্যে ছিল। সেটা যতদিন বিহারের মধ্যে ছিল ততদিন সেই ইসলামপুর সাবডিভিসানের সমস্ত ছেলেমেয়েরা বিনা বেতনে পোস্ট-গ্রাজুয়েট পর্য্যন্ত পড়বার সুযোগ পেত। কিন্তু যখন বিহারের পুর্নিয়া থেকে কাট-অফ হয়ে সেই ইসলামপুর সাব-ডিভিসান বাংলাদেশের মধ্যে ঢোকে তখন দীর্ঘদিন ধরে সেখানকার তপশীলী ছেলেরা যে সুযোগ পেত ১৯৫৬ সালে কংগ্রেস রাজত্বে একটা অর্ডার জারী করে বলা হল ইসলামপুরের তপশীল ছেলেরা বিহারের মধ্যে থাকতো বিনা বেতনে পড়বার যে সুযোগ পেত, সেই সুযোগ থেকে আমরা তাদেরকে বঞ্চিত করে দিলাম। ১৯৫৬ সালে সেই সুযোগ থেকে তাদের বঞ্চিত করা হয়েছে। এই তো অবস্থা আমরা দেখছি। মন্ত্রী মণ্ডলীর কাছে আমার বিনীত নিবেদন পোষ্ট গ্রাজুয়েট পর্য্যন্ত বিনা বেতনে যদি শিক্ষার ব্যবস্থা না করেন অন্তত ইলেভেন ক্লাস পর্য্যন্ত যা আমাদের দু-পাশের রাজ্য—ওই আসাম করেছে, ওই বিহার করেছে, ইউ, পি, করেছে, অন্তত কমপক্ষে সেইটুকু ক্লাস ইলেভেন পর্য্যন্ত বাংলাদেশের সমস্ত অবহেলিত, নির্য্যাতিত সাধারণ মানুষদের বিনা বেতনের পড়বার সুযোগ করে দিন। এইটুকু আবেদন জানাই আমি যুক্তফ্রন্টের মন্ত্রী মণ্ডলীর কাছে। এইটুকু আবেদন জানাই এখানকার সমস্ত মাননীয় সদস্যদের কাছে। যুক্তফ্রন্ট যে আদর্শ নিয়ে সংগ্রাম করছে তাকে কিছুটা রূপায়িত করার জন্য এইটুকু করুন। আমরা জানি সমাজতন্ত্র ছাড়া সমস্ত সমস্যার সমাধান হবে না। আমরা একমত, বিপ্লবের মাধ্যমে সমাজতন্ত্র হয়ত একদিন প্রতিষ্ঠিত হবে। সেইদিন সমস্ত নিপীড়িত, নির্য্যাতিত, অবহেলিত মানুষের মুক্তি আসবে। কিন্তু যতক্ষণ না সেই সমাজতন্ত্রে পৌছতে পারি, যতক্ষণ পর্য্যন্ত আমাদের শ্রমিক শ্রেণীর হাতে সে ক্ষমতা এসে পৌছচ্ছে ততদিন পর্য্যন্ত কি যারা সহস্র বছর ধরে অপমানিত, লাঞ্ছিত হয়ে এসেছে, অন্ধকারের মধ্যে দিন গুনছে, অর্থনৈতিক নিষ্পেষণে, সামাজিক নিষ্পেষণে জর্জরিত হয়েছে, সেই সমস্ত মানুষের জন্য যুক্তফ্রন্টের কি দরদ থাকবে না ?

সে সমস্ত মানুষের জন্য কি আমাদের মাননীয় সদস্যরা লড়াই করবেন না ? তাই আমি যুক্তফ্রন্ট সরকারের মন্ত্রী মণ্ডলী এবং মাননীয় সদস্যদের কাছে আবেদন করছি কংগ্রেস সরকার, দিল্লীর সরকার যেইটুকু করেছেন সেইটুকু করে আমাদের মান সম্মান রক্ষা করুন। নিপীড়িত, লাঞ্ছিত, অবমানিত লক্ষ লক্ষ সাধারণ মানুষ আজ আপনাদের দিকে তাকিয়ে আছে। তাদের সেই আশা প্রত্যাশাকে আপনারা ব্যর্থ হতে দেবেন না। যুক্তফ্রন্ট সরকার তাদের সেই আশা প্রত্যাশাকে ব্যর্থ হতে দেবেন না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগোপাল বসুঃ** স্যার, আমাদের পার্টির সদস্য রাধিকা প্রামাণিক মহাশয় এখানে যে কথা বলেছেন তাতে বোধহয় একটু ভুল বোঝাবুঝি হয়েছে। মাননীয় সদস্য যে কথা বলেছেন সেটা তিনি কম্যুনিস্ট পার্টির সদস্য হিসাবে বলেছেন—তাঁর ব্যক্তিগত মতামতের কোন মূল্য নেই। ব্যক্তিগত মতামত হিসাবে যেটুকু আমি বুঝি সেটা হচ্ছে যে সিডিউল কাস্ট ও সিডিউল ট্রাইবের লোকেরা একটা হীনমন্যতার ভয়ে ভুগছে। তাদের জন্য যে reservation আছে সে বিষয়ে তাঁর বক্তব্য নেই। Reservation চিরকাল থাকবে এটা কথা নয়—আমরা তাদের তুলতে চাই এবং সেই কথাই তিনি বলেছেন। কাজেই এটা যেন ভুল বোঝাবুঝি না হয় এবং অপূর্ববাবু যেন সেইভাবে বুঝবার চেষ্টা করেন।

**শ্রীঅপূর্বলাল মজুমদারঃ** আমি জানি যে আপনাদের Partyর সেই stand.

**Shri Deo Prakash Rai :** Mr. Speaker, Sir, the House knows very well

that I cannot speak Bengali fluently. So I have to give reply in English and please remember that English also is not my mother tongue.

Now the first speaker on this grant was honourable Shri Narayan Naskar. Before I start giving replies to suggestions or criticisms I should say that I am glad that Congress members got opportunities under the U. F. Government to give vent to their pent-up feelings after 20 years because this grant used to be always guillotined during the Congress regime. Now the amount of concern we attach to the problem of the Scheduled Castes, Scheduled Tribes and backward people is proved by the fact that we have allotted two hours for debate on this grant today and on the first day.

Sir, Shri Narayan Naskar suggested about calling of a meeting of the State Advisory Council and State Advisory Board for Scheduled Casts and sending its recommendations to the high level committee, of which I talked about in my budget speech. I am sorry he missed the bus because only 4 days back we held its meeting of this Advisory Council and there took decision to take all these recommendations to the high level committee of which the Chief Minister happens to be the Chairman. About the schools I agree with him. We have already recommended to the Education Department for recognision of 256 primary schools for the Scheduled Castes and Scheduled Tribes' children. We also took decision about the Scheduled Castes in the meetings of the Advisory Council and Advisory Board which were held on the 21st, 23rd and 24th of this month. There we also took decision that now we are going to give recognition to about 1500 schools in the State of West Bengal. So each district has its own quota. Of this quota we have decided that we would approach the Education Department to give priority to these primary schools for Scheduled Castes and Scheduled Tribes' children.

[7-30—7-39 p.m.]

Now, Sir, I come to the points of Ex-P. S. P. member, Ex-P. D. F. Congress coalition Government Minister of State, at present an honourable Congress member, Shri Jagadananda Roy. He has brought a serious charge against this Department and not only against this Department but personally against me. The charge was that more money was being spent in the district of Darjeeling than in the district of Jalpaiguri. Sir, I would have accepted the charge if he were talking about the state of affairs during the Congress regime. It is a fact that when Mr. Tenzing Wangdi used to be the Minister of State during the Congress regime more money was spent not in the district of Darjeeling, not in the hill areas but in his constituency Phansidewa from where he was elected to the Assembly, and as a result of that the honourable member Shri Iswar Chandra Tirkeycame out succesfull in the last election. Now, Sir, my friend Shri Padmalakshmi Subba spoke in Nepali. I remember when I first spoke in Nepali, when I was first elected in 1957, arrangement was made for a Reporter here for taking notes in Nepali. In that case I had given a notice to the Secretary of the Assembly one day in advance. I hope members here whoever is to speak in Nepali are welcome under the Rules of Procedure of the Assembly but I request them to give notice to the Secretary of the Assembly so that we can get the service of a man from the Security Control. Sir, I would suggest that the speech delivered by Shri Padmalakshmi Subba in Nepali may be transcribed from the Tape Recorder by the Repoter of the Security Control. He talked about the Nepalese to be recognised as educationally backward class. Sir, till 1962-63 the Nepalese were recognised as educationally backward irrespective of their being Scheduled Castes or Scheduled Tribes or not and the hill people of Darjee-

ling and the Nepali students used to get all the facilities and benefits given to the Scheduled Castes and Scheduled Tribes. But surprisingly without any reason they did away with the policy after 1962-63. I may tell the Honourable Member Mr. Subba that this was sponored by the Central Government and it was done away with by the Central Government. After the formation of this United Front Government we have taken up this matter. Sir, almost all the members today mentioned about the Cultural Research Institute. At this moment I may tell you this much that the tribal leaders themselves now are averse to further investigation on that,

Now, the Honourable Member Shri Anil Mukherjee mentioned in his speech a very pertinent and important issue about the landless tribal people. Sir, the declared policy of the Government is to give preference at the time of settlement of land—surplus vested land—to the tribal people. The Honourable Member Shri Radhika Pramanik has also placed his viewpoints Of course a clarification has been given by an Honourable Member just now. Then about reservation you see when the Constitution was formed it was provided for in the Constitution for reservation for ten years and this was expiring in 1960. So there was an all India representation to the Central Government and the Parliament for extension and then by an Act of Parliament in 1960, further extension was given which also ended in January, 1970. Again there was continuous representation from the peoples' associations, political parties and individuals also for further extension of ten years and by an Act of Parliament again it has been provided for reservation for further ten years.

I may tell you, Sir, that the Congress Government brought this Bill and it has become an Act but I say that this Act is a document of self indictment and impeachment of the Central Government for their failure in not being able to do any good to the backward people for the past 20 years.

Now, Mr. Iswar Chandra Tirkey talked about 13 wives and one husband—as to what would happen to him. I would ask him what would happen to a wife having three husbands, i e, syndicate, Indicate and groups led by Mr Nepal Roy. However, Sir, coming back to my speech I am grateful to Mr. Deputy Speaker, Shri Apurba Lal Majumdar for he has given the reply on my behalf excepting one or two points. He mentioned about surrendering of money. I may tell this House that there is not a single case of refund of Central grant. Another point is about the Revised Estimates. Now, Revised Estimates are made according to the resource position of the State.

With these words, Sir, I oppose the cut motions and commend my motion for the acceptance of the House.

The motion of Shri Bijoy Singh Nahar that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Santosh Kumar Roy that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Dr. Nalinaksha Sanyal that the amount of the damand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Dr. Zainal Abedin that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Gyan Singh Sohanpal that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Jagadananda Roy that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Narayan Naskar that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Amarendra Mondal that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Deo Prakash Rai that a sum of Rs. 2,28,65,000 be granted for expenditure under Grant No. 31, Major Head : "39—Miscellaneous Social and Developmental Organisations—Welfare of Scheduled Tribes and Castes and other Backward Classes", was then put and aggreed to.

**Adjournment**

The House was then adjourned at 7-39 p. m. till 1 p. m. on Monday, the 2nd March 1970, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Monday, the 2nd March, 1970 at 1 p. m.

**Present :**

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 19 Ministers, Minister of State and 164 Members.

[1-00—1-10 p.m.]

## OBITUARY

**Mr. Speaker :** Hon'ble Members, before we take up the business of the day, I have a melancholy duty to refer to the passing away of Dr. Srikumar Banerjee, an eminent and distinguished educationist not only of the State of West Bengal but also of India as a whole. He is an ex-Member of this House as well as a Member of the defunct West Bengal Legislative Council. He breathed his last in the morning of the 28th February, 1970, in his Calcutta residence.

Dr. Banerjee was born at Hatia in Birbhum district on the 24th March, 1894. He passed the Entrance Examination from Bankura, F. A. Examination from Hetampur College with scholarship, B. A. from the Scottish Church College with English Honours with the record of being the first Eshan Scholar on that subject, M. A. in English from the Presidency College with University Gold Medal and LL.B. from the Calcutta University. He received his Ph.D. Degree in 1929 from the Calcutta University. He started his career as a Lecturer of the Ripon College and soon became a Professor of the Presidency College. Later he became Vice-Principal of Rajshahi College now in East Pakistan and soon became its Principal. In 1946 Dr. Banerjee retired from Government Service and became Ramtanu Lahiri Professor of Bengali of the Calcutta University where he remained till 1955. He had to his credit a number of literary works highly recognised in academic circles. He was a Member of the Calcutta Senate and Syndicate, Dean of Faculty of Arts, Member of the Academic Council, President of the Council of Post-Graduate Teaching in Arts, Member of the Board of Studies (English) and also a Member of the Burdwan University. His association with Bratachari Sangha, Indian Football Association, West Bengal Passengers Association, Zonal Railway Users' Committe, Eastern Railway, National Railway Users' Council, Delhi, Alumni Association, Presidency College, Rabindra Bharati University, and the "Mother" are worth mentioning. He was also connected with various social works.

Dr. Banerjee was elected to the West Bengal Legislative Assembly from Rampurhat Assembly Constituency in 1952 on Forward Block Ticket and continued as its Member till the Second General Election in 1957. Later he joined the Indian National Congress. He was also a Member of the late

West Bengal Legislative Council from the 5th June, 1960, to the 4th June, 1966.

By his death the country has lost a great son. He has left behind two sons, relatives, colleagues, innumerable friends, admirers and students to mourn his loss. May his soul rest in peace.

I would now request the Honourable Members to rise in their seats and observe two minutes in silence to pay our respects to the memory of the deceased.

(Honourable Members stood in their seats in silence for two minutes.)

Thank you, Ledies and Gentlemen, Secretary will do the needful in sending the message of condolence of this House to the members of the bereaved family of the deceased.

**Starred Questions**

( to which oral answers were given)

## পশ্চিমবঙ্গে ডাকাতির সংখ্যা

***141**. (Admitted question No. *178.)

**শ্রীঅনিলকুমার মুখার্জী**: স্বরাষ্ট্র ( পুলিশ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ১৯৬৯ সালের ফেব্রুয়ারী মাস হইতে ১৯৭০ সালের জানুয়ারী মাস পর্যন্ত মোট কতগুলি ডাকাতি হইয়াছে ; এবং

(খ) ঐ ডাকাতিগুলির মধ্যে মোট কতগুলি রাজনৈতিক ডাকাতি বলিয়া সরকারের নিকট খবর আছে ?

**শ্রীজ্যোতি বসু**:

(ক) মোট ৯০০টি।

(খ) কোন রাজনৈতিক ডাকাতি ঘটেছে বলে জানা নেই।

**শ্রীজয়নাল আবেদিন**: কলকাতায় যে ডাকাতি এবং সন্দেহক্রমে কিম্বা পুলিশের অনুসন্ধানের পর শ্রীঅনন্ত সিংকে গ্রেপ্তার করা হয়েছে—যুক্তফ্রণ্ট সমর্থিত চৌরঙ্গীর প্রার্থী সেটার কি উল্লেখ আছে এর মধ্যে ?

**শ্রীজ্যোতি বসু**: যে সময়ের মধ্যে বলা হয় সেটাকেই ধরা হয়।

**শ্রীসরল দেব**: এই যে তথ্য আমাদের সামনে পেশ করলেন—প্রিভিয়াস ইয়ারের রেকর্ড কত ছিল বলতে পারেন কি ?

**শ্রীজ্যোতি বসু**: নোটীশ দিলে বলতে পারব।

**শ্রীবীরেশ্বর ঘোষ**: এই যে ডাকাতির সংখ্যা দিলেন যেসব গরীব মানুষের ৮।১০ বিঘা জমি আছে অথচ আর পাঁচ জনের অনেক বেশী জমি আছে, সেখানে শত শত লোক লাঠি ডাণ্ডা নিয়ে লুঠ করে নিয়ে গেছে—সেগুলি ডাকাতির সংখ্যার মধ্যে ধরা হবে কিনা ?

**শ্রীজ্যোতি বসু :** ডাকাতি বলতে যা বুঝায় সেগুলি ধরা হয়েছে।

**শ্রীবীরেশ্বর ঘোষ ঃ** আমি পরিষ্কারভাবে জানতে চেয়েছি এই ফিগারের মধ্যে সেগুলি আছে কি না ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আপনি কোন ফিগারের কথা বলছেন আমি জানি না, আপনি যদি নির্দিষ্টভাবে আমাকে বলেন যে অমুক জায়গায় ডাকাতি হয়েছিল—সেটা নোটীশ দিলে আমি বলতে পারি যে সেটাকে ডাকাতি বলে গণ্য করা হবে কিনা।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** মন্ত্রীমহাশয় বলবেন কি যে কোন রাজনৈতিক দলের লোক কিম্বা কোন রাজনৈতিক ব্যক্তি কোন ডাকাতির সঙ্গে যদি যুক্ত থাকেন তাহলে সেই ডাকাতিকে রাজনৈতিক ডাকাতি বলা যাবে কিনা ?

**শ্রীজ্যোতি বসু :** এটা মতামতের ব্যাপার, আমার মতে এইরকম কোন কথা বলা যায় না।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** রাজনৈতিক ডাকাতি যদি রাজনৈতিক দলের ব্যক্তি করলে না হয় তাহলে রাজনৈতিক ডাকাতি বলে কি বর্তমানে আর কোন ঘটনা নেই ?

**শ্রীজ্যোতি বসু ঃ** সেইজন্য আমি উত্তরে বলেছি যে আমার জানা নেই।

**শ্রীবীরেশ্বর ঘোষ ঃ** আমি বলতে চাই বাঁকুড়ার ইন্দাস থানায় ১৭টি ক্ষেত্রে যাদের খুব কম জমি আছে সেই সব জমির ফসল ও শত শত লোক লাঠি, টাঙ্গা নিয়ে জোর করে নিয়ে চলে গেছে—সেগুলি ডাকাতির সংজ্ঞার মধ্যে পড়ছে কিনা এবং এই ফিগারের মধ্যে আছে কিনা সেটা জানতে চাই।

**শ্রীজ্যোতি বসু ঃ** এটা আপনি নোটীশ দেবেন, উত্তর দিয়ে দেব।

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি এই ৯০০ ডাকাতির সঙ্গে কয়টা নরহত্যা হয়েছিল ?

**শ্রীজ্যোতি বসু ঃ** নোটীশ দিলে বলতে পারব।

**শ্রীঅজিতকুমার বিশ্বাস ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি এই যে ডাকাতির সংখ্যা দিনের পর দিন বৃদ্ধি হচ্ছে একে বন্ধ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করবার পরিকল্পনা করছেন ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এ প্রশ্ন থেকে এসব উঠে না।

**শ্রীজয়কেশ মুখার্জী ঃ** কলকাতা এবং মফঃস্বলে এর সংখ্যা কত মাননীয় মন্ত্রীমহাশয় সেটা জানাবেন কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** নোটীশ চাই।

[1-10—1-20 p.m.]

### পশ্চিমবঙ্গে হত্যাকাণ্ডের সংখ্যা

***142.** (Admitted question No. *179.)

**শ্রীঅনিলকুমার মুখার্জী ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৯ সালের জানুয়ারী মাস হইতে ১৯৭০ সালের জানুয়ারী মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে মোট কতগুলি হত্যাকাণ্ড অনুষ্ঠীত হইয়াছে ; এবং

(খ) এই হত্যাকাণ্ডের মধ্যে কতগুলি রাজনৈতিক হত্যাকাণ্ড বলিয়া সরকার জ্ঞাত আছেন ?

**শ্রীজ্যোতি বসু ঃ** (ক) ৬১৮টি।

(খ) রাজনৈতিক হত্যাকাণ্ড হিসাবে অভিযোগের সংখ্যা ৯৮টি।

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন ১৯৬৯ সালের জানুয়ারী থেকে ১৯৭০ সালের জানুয়ারী পর্যন্ত ৬১৮টি হত্যাকাণ্ড হয়েছে এব তার মধ্যে ৯৮টি রাজনৈতিক হত্যাকাণ্ড বলে রিপোর্টেড হয়েছে, আমার জিজ্ঞাস্য, এই রাজনৈতিক হত্যাকাণ্ডে কোন কোন দলের কতজন মারা গিয়েছে সেই হিসাব আছে কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এটা নোটিশ ছাড়া বলতে পারব না। তবে এগুলি সবই ইনভেষ্টিগেসানে আছে—সেইজন্য আমি বলেছি অভিযোগ হচ্ছে যে এগুলি রাজনৈতিক কিন্তু যতক্ষণ পর্যন্ত না ইনভেষ্টিগেসন শেষ হচ্ছে ততক্ষণ বলার কোন উপায় নেই।

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** আমি আপনাকে আবার জিজ্ঞাসা করছি এই যে ৯৮টি হত্যাকাণ্ড হয়েছে যেগুলি রাজনৈতিক বলে রিপোর্টেড হয়েছে তার পার্টি ওয়াইজ হিসাব আছে কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** নোটিশ চাই।

**শ্রীসরল দেব ঃ** কলকাতা সহরে বিপ্লবী হিরন্ময় গাঙ্গুলীকে যে হত্যা করা হয়েছে এটা কি রাজনৈতিক হত্যাকাণ্ডের পর্যায়ে পড়ে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এ প্রশ্ন ওঠে কিনা আমি জানি না, তবে যদি ওঠে এর জবাব আমি বহুবার দিয়েছি যে আমরা সেটাকে রাজনৈতিক বলে মনে করিনা। হিরন্ময় গাঙ্গুলী একজনকে খুন করেছিলেন এবং সেই হিসাবে জনসাধারণ তাঁর বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করেন। দুঃখের বিষয় তিনি মারা গিয়েছেন।

**শ্রীসরল দেবঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন এই কথা কি সত্য যে হিরন্ময় গাঙ্গুলীর পোষ্ট মর্টেম রিপোর্টে দেখা গিয়েছে যে তিনি পুলিশের গুলিতে মারা গিয়েছেন ?

**শ্রীজ্যোতি বসু ঃ** না।

**শ্রীঅনাদি দাস ঃ** হিরন্ময় গাঙ্গুলী সম্পর্কে যেভাবে কাগজে খবর বেরোয় তারপর নানা রকম বিরুদ্ধ খবরও বেরিয়েছে। আমরা দেখেছি যে তাঁর শরীরে গুলির আঘাত ছিল এবং সেজন্য আমরা তদন্তের দাবী করেছিলাম। মন্ত্রীমহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য তদন্ত না করে কেবলমাত্র পুলিশের কথামত জনসাধারণ তাঁকে খুন করেছে এই কথা বলা কি ঠিক হবে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এটা মতামতের ব্যাপার। কিন্তু গুলির কোন আঘাত ছিল না।

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, আপনার মতে কোন্‌টা রাজনৈতিক হত্যাকাণ্ড আর কোন্‌টা রাজনৈতিক হত্যাকাণ্ড নয় ?

**মিঃ স্পীকার ঃ** এটা মতামতের ব্যাপার।

**শ্রীজ্যোতি বসু ঃ** মতামতের প্রশ্নের আমি জবাব দিতে পারব না।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় ৯৮টি হত্যাকাণ্ড হয়েছে বলে যা উত্তর দিলেন সেই পরিপ্রেক্ষিতে আমার জিজ্ঞাস্য, রাজনৈতিক হত্যাকাণ্ড মানে কি রাজনৈতিক পার্টির লোককে হত্যা করা, না রাজনৈতিক উদ্দেশ্যে হত্যা করা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এটা তো অভিযোগের কথা আমি আগেই বলেছি একদিন প্রশ্নের উত্তরে যে এগুলি আমাদের পক্ষে অভিযোগ এসেছে এটুকুই বলা যায়। বিভিন্ন রাজনৈতিক দল তাঁরা অভিযোগ করছেন যে আমাদের কোন সমর্থক বা সদস্য তাঁকে রাজনৈতিক কারণে খুন করেছে—এই হচ্ছে অভিযোগের কথা। এখন এটা ঠিক তাই কিনা—রাজনৈতিক লোক খুন হলেই সেটা রাজনৈতিক এটা আমরা বলতে রাজী নই। সেইজন্য ইনভেসটিগেসন হচ্ছে, সব কমপ্লিট হলে আমরা বলতে পারব।

**শ্রীসরল দেব ঃ** হিরন্ময় গাঙ্গুলীর মৃত্যু সম্পর্কে সারা বাংলাদেশ তথা ভারতবর্ষে নানান সংবাদপত্রে নানান ধরণের বাদ-প্রতিবাদ বেরোচ্ছে, সে সম্পর্কে যুক্তফ্রন্টের স্বার্থে বিচার বিভাগীয় তদন্ত হওয়া উচিত বলে মাননীয় মন্ত্রীমহাশয় মনে করেন কি ?

**মিঃ স্পীকার ঃ** এটা প্রশ্ন নয়।

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** চ্যবন সাহেব দু মাস আগে দিল্লীতে একটা ষ্টেটমেণ্ট দিয়ে বলেন যে ১০০টির মত রাজনৈতিক হত্যাকাণ্ড হয়েছে এখন মাননীয় মন্ত্রীমহাশয় বলছেন যে ৯৮টি হয়েছে—এ দু-মাসের মধ্যে নিশ্চয়ই আরো বেশী হয়েছে। আমার জিজ্ঞাস্য, কোন্‌টা সত্য—আপনারটা, না চ্যবন সাহেবেরটা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** শ্রীচ্যবন ভুল তথ্য পার্লামেণ্টে পরিবেশন করেছিলেন।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, পুলিশের সামনে, প্রকাশ্য দিবালোকে এই ৯৮টি হত্যাকাণ্ডের কতগুলি সংগঠিত হয়েছিল ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এ প্রশ্ন ওঠে না। ভালো করে প্রশ্ন করবেন এবং এইসব জানতে হলে নোটিশ চাই।

**শ্রীঅনাদি দাস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি বলবেন, হিরন্ময় গাঙ্গুলি সম্পর্কে—৯৮টি যে লিষ্ট দিলেন তাতে আছে কিনা এবং তিনি সরকারের পক্ষ থেকে এ ব্যাপারে তদন্তের জন্য যে এটা রাজনৈতিক হত্যাকাণ্ড বলে এই অভিযোগ পেয়েছেন কিনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আমি মাননীয় সদস্যের ২।১টি বিবৃতি দেখেছি।

**Proposals for fixing the ceiling of urban properties**

***216.** (Admitted question No. *872.) **Dr. ZAINAL ABEDIN** : Will the Minister-in-charge of Judicial Department be pleased to state—

(a) whether there is any proposal under consideration of the Government of West Bengal to bring forth any legislation in fixing the ceiling of—

(i) income from urban properties,

(ii) wealth possessed by individuals or families within urban areas, and

(iii) properties of urban area including industrial ones ; and

(b) if the answer to the above question is in the affirmative—

(i) what are the main principles, and

(ii) when such legislation will be brought forth at the latest ?

**Shri Bhakti Bhusan Mandal** : Legal implications are being examined and we are in correspondence with the Central Government. No formal measures have yet been taken by the Government.

**ডঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, একথা কি ঠিক যে সেন্ট্রাল গভর্ণমেন্ট মডেল প্রস্তাব নিয়ে সব রাজ্যসরকারের কাছে পাঠিয়েছেন এই আরবান সিলিং সীমিত করার জন্য ?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল ঃ** সেন্ট্রাল গভর্ণমেন্ট একটা মডেল স্কীম করেছেন কিন্তু এখনও পাঠান নি।

**শ্রীকলিমুদ্দিন সামস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই যে সিলিং হবে এরমধ্যে ওয়াকফ প্রপার্টি ও দেবোত্তর সম্পত্তি এক্সক্লুডেড্ থাকবে, না ইনক্লুডেড থাকবে ?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল ঃ** এটা হাইপথেটিক্যাল কোয়েশ্চেন হয়ে যাচ্ছে। এটা হবার আগে কি কি করা যাবে সেটা এখনও সেটেল করা হয়নি, কাজেই এই কোয়েশ্চেন হাইপথেটিক্যাল।

**শ্রীকলিমুদ্দিন সামস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, ওয়াকফ প্রপার্টি সম্পর্কে যা কিছু আছে তার মধ্যে আইনে এটা লেখা আছে যে ওয়াকফ সম্পত্তির কোন লোক মালিক নয়। প্রপার্টি ইজ ডিসাইডেড টু দি গভর্ণমেন্ট। যদি এটা হয় তাহলে আমরা কি লেজিসলেসান করে আইনের মধ্যে এ্যামেণ্ডমেন্ট করবো। যদি করি, রিলিজিয়াস সেন্টিমেন্টস হয়ে যায়।

**শ্রীভক্তিভূষণ মণ্ডল ঃ** যেটা পাবলিক ওয়াকফ প্রপার্টি আছে সেটার সম্পর্কে কি হবে বলা যায় না। তবে প্রাইভেট ওয়াকফ করে যারা থাচ্ছে তাদের হওয়া উচিত এটা মনে করি।

[1-20—1-30 p.m.]

**শ্রীঅশ্বিনী রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি বললেন যে কেন্দ্রীয় সরকার এই রকম একটা প্রস্তাব করেছে। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার এই ধরনের কোন কিছু ভাবছেন কি না, গ্রামাঞ্চলে সিলিং আছে, শহরাঞ্চলে এই ধরনের সম্পত্তির কোন সীমা রেখার কথা ভাবছেন কি না ?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল ঃ** নিশ্চয়ই ভাবছি। না ভাবলে তাদের লিগ্যাল ইমপ্লিকেশানটা এক্সজামিন করবো কেন।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে, পশ্চিমবাংলা যুক্তফ্রন্ট সরকার কি শহরের সম্পত্তি সীমিত করার ব্যাপারে সর্বান্তঃকরণে উদাসীন ?

**শ্রীভক্তিভূষণ মণ্ডল ঃ** উদাসীন কেন থাকবেন। এই জিনিষটা এত কমপ্লেক্স যে ল্যাণ্ড সিলিংয়ের সঙ্গে অনেক ডিফারেন্স আছে। কারণ সেটা স্টাডি করার ব্যাপার আছে এবং আপনারা যদি জানতে চান বা আমার সঙ্গে এসে যদি ডিসকাস করেন তাহলে অনেক জিনিষ আছে সেটা বলা

যেতে পারে। কারণ এটা ঠিক অর্ডিনারি লেজিসলেশানের মত নয়। এর মধ্যে কনষ্টিটিউশান এ্যামেণ্ডমেণ্টের ব্যাপার আছে, যে জন্য সেণ্টারের দরকার। না হলে এটার জুরিডিকশান হচ্ছে ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেণ্টের, সেণ্টারের নয়। কিন্তু কতকগুলি ব্যাপারে কনষ্টিটিউশান এ্যামেণ্ডমেণ্টের ব্যাপার আসবে, এই সমস্ত ব্যাপারগুলি সেজন্য ভাল করে একজামিন করা হচ্ছে।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে কয়েকজন মন্ত্রীর বাড়ী আছে বলে এই আইনটা তাড়াতাড়ি আনছেন না?

**শ্রীভক্তিভূষণ মণ্ডলঃ** কলকাতা শহরে আমাদের মন্ত্রীদের কার বাড়ী আছে সেটা আমার জানা নেই।

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে, আরবান সিলিং-এর সীমা যখন নির্ধারণ করবেন তখন রুরাল সিলিংএ সম্পত্তির যে সীমা আছে, তার সমমূল্য পরিমাণ অনুযায়ী মানা হবে কিনা অর্থাৎ রুরালে যেমন ১৫ বিঘা আনুমানিক মূল্য ঠিক আরবানেতেও সম পরিমাণ মূল্য বাঁধা হবে কিনা এবং সে সম্পর্কে চিন্তা করছেন কিনা?

**শ্রীভক্তিভূষণ মণ্ডলঃ** কিছু বেশী হয়ে যাবে, বুঝতেই পারছেন। ডালহাউসি স্কোয়ারে ১ কাঠার দাম ২ লাখ, তিন লাখ। কাজেই কিছু বেশী হয়ে যাবে।

**শ্রীঅজিতকুমার বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে, সম্প্রতি সংবাদপত্রে দেখলাম প্রাইম মিনিষ্টার ইন্দীরা গান্ধী শহরের সম্পত্তি শিলিং করা সম্পর্কে বলেছেন যে, আইন প্রণয়ন করা খুব কঠিন ব্যাপার, এখনই সম্ভবপর নয়। সে ক্ষেত্রে তিনি যা লিখেছেন তার সঠিক জবাব এখনও পর্য্যন্ত হয়ত আসেনি। এই সম্পর্কে যুক্তফ্রণ্ট সরকার কেন্দ্রীয় সরকারের মতামত ছাড়াই কিছু করবার সিদ্ধান্ত গ্রহণ করছেন কি না?

**শ্রীভক্তিভূষণ মণ্ডলঃ** সিলিংয়ের ব্যাপারে বলার অধিকার সেণ্ট্রাল গভর্ণমেণ্টের নেই। কিন্তু অন্য কতকগুলি ব্যাপার আছে যার জন্য কনষ্টিটিউশান এ্যামেণ্ডমেণ্ট-এর ব্যাপার আছে। কারণ সিলিংয়ের ব্যাপারে যদি প্রাইম মিনিষ্টার বলেন সেটা তার জুরিডিকশানের মধ্যে নয়।

## পশ্চিমবঙ্গে পুলিসের সংখ্যা

*219. (Admitted question No. *951.)

**শ্রীঅজিতকুমার বিশ্বাসঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ত্তমানে পশ্চিমবঙ্গে নিযুক্ত রাজ্য পুলিসের সংখ্যা কত;

(খ) উক্ত সংখ্যার মধ্যে বাঙ্গালী ও অবাঙ্গালীদের হার কত;

(গ) সিপাইদের নিম্নতম বেতন কত; এবং

(ঘ) গেজেটেড পুলিস অফিসারদের নিম্নতম বেতন কত?

**শ্রীজ্যোতি বসুঃ**

(ক) মোট ৬০,০২৭ জন,

(খ) বাঙ্গালী—৬৭%

অবাঙ্গালী—৩৩%

(গ) ৮০ টাকা, এবং

(ঘ) ৩৭৫ টাকা।

**শ্রীঅজিতকুমার বিশ্বাস ঃ** সিপাইরা ৮০ টাকা ন্যূনতম বেতন পায়, তারা ডি, এ কত পায় ?

**শ্রীজ্যোতি বসু ঃ** প্রশ্ন ছিল বেতন সম্পর্কে। সিপাইরা মাগ্‌গী ভাতা পায় ৭১ টাকা, মেডিক্যাল ভাতা কিছু আছে।

**শ্রীঅনিলকুমার মুখার্জী ঃ** বাজেটে পুলিশ খাতে যে বেশী বরাদ্দ ধরা হয়েছে তার ফলে কি কন্‌ষ্টেবলদের মাইনে কিছু বাড়বে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এর সঙ্গে কন্‌ষ্টেবলদের সম্পর্ক নাই। এখন পে-কমিশন রিপোর্ট দিয়েছে, সেখানে সরকারী কর্ম্মচারীদের মাইনের কথা আছে, সেগুলি আমরা বিচার করে দেখিনি। সেগুলি বিচার করার পর ঠিক হবে পুলিশসহ তাদের মাইনে কত বাড়বে।

**শ্রীঅজিতকুমার বিশ্বাস ঃ** পে-কমিশনের রিপোর্টে কন্‌স্টেবলদের বেতন প্রায় সব থেকে হাইয়েষ্ট করেছেন ২৫০ টাকা, এ, সি-এর বেতন করেছেন ৯০০ টাকা। এই যে সাধারণ কন্‌স্টেবল এবং এ, সি অফিসারের মধ্যে গালফ অব ডিফারেন্স, এটা কি যুক্তফ্রণ্ট যে নীতি গ্রহণ করেছে, সেই গ্রহণ করার ক্ষেত্রে কি—প্রগ্রেসিভ পলিসি ইন্‌ট্রোডিউস করতে পেরেছেন ?

**শ্রীজ্যোতি বসু ঃ** উনি ভাগ্যবান যে রিপোর্ট দেখেছেন, আমি রিপোর্টের কপি পাইনি।

**শ্রীঅনাদি দাস ঃ** এই যে বাজেটের পুলিশ খাতে বরাদ্দ বাড়ান হয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এটা কি কন্‌স্টেবলদের মাইনে বাড়াবার জন্য নাকি সংখ্যা বাড়ানর জন্য হয়েছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** প্রশ্নোত্তর না শুনলে বারে বারে একই প্রশ্ন হয়, এখানে মাইনে বাড়াবার কোন ব্যবস্থা নাই। পে-কমিশন রিপোর্ট দিয়েছে, সেটা কি হবে না হবে পরবর্ত্তীকালে দেখব। যদি মাননীয় সদস্য সেদিন মুখ্যমন্ত্রী এবং আমি, দুজনে যে বক্তৃতা দিচ্ছিলাম তা শুনতেন বিভিন্ন আলোচনার উত্তর দিতে গিয়ে, তাহলেই বুঝতে পারতেন, কেন বাড়ান হয়েছে—এক খাত থেকে আর এক খাতে নিয়ে গিয়ে দেড় কোটির মত কেন বাড়তি দেখান হয়েছে, যদি সেদিন শুনতেন তাহলেই বুঝতে পারতেন।

**Number of Sub-Inspectors of Police**

***220.** (Admitted question No. *1368.) **Shri ASWINI ROY :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) total number of Sub-Inspectors of Police on 31st March, 1969 ;

(b) the number of such Inspectors from minority communities ; and

(c) total number of such Sub-Inspectors as on February, 1970 ?

**Shri Jyoti Basu :**

(a) 3,811 ;

(b) 112 ; and

(c) 119

**শ্রীঅশ্বিনী রায় ঃ** আপনি প্রশ্নের উত্তরে বললেন ১৯৭০ সালে মাইনরিটি কমিউনিটির ১১৯ এস, আই কতজন ছিল ফেব্রুয়ারী মাসে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** নোটিশ না দিলে বলা সম্ভব নয়।

**শ্রীঅশ্বিনী রায় ঃ** ১৯৬৯ সালে এত ছিল, তাহলে ১৯৭০ সালে টোটাল কত হল সেটা কি সাপ্লিমেন্টারী করতে পারিনা ?

**শ্রীজ্যোতি বসু ঃ** প্রশ্ন সেটা করলে হত, হিসাব টিসাব করে বলে দিতাম।

**শ্রীঅশ্বিনী রায় ঃ** এই যে ১১২ জন এবং যুক্তফ্রন্ট প্রতিষ্টিত হবার পর দেখতে পাচ্ছি মাত্র সাত জন মাইনরিটি কমিউনিটির এস, আই বেড়েছে, নিশ্চয়ই সামগ্রিকভাবে এই সংখ্যা আরও বেড়েছে, সেই অনুপাতে এই সাতজনের সংখ্যা আরও বাড়া উচিত ছিল না কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এই প্রশ্ন—এর জবাব আমার দিতে হয় কিনা জানিনা, যদি দিতে হয় তাহলে বলতে পারি, এই যে হিসাব বলেছি তাতে সাম্প্রতিককালে যা রিক্রুট হচ্ছে সেই অঙ্ক এখানে পরিষ্কার দেওয়া সম্ভবপর নয়, সেগুলি এখনও চলছে, কমপ্লিট হয়নি। সেগুলি প্রয়োজন হলে পরবর্তী কালে বলতে পারব। এই যে বলা হচ্ছে ১১২ থেকে ১১৯ বলা হচ্ছে, সেটা ঠিক করে বলা হচ্ছেনা। মাননীয় সদস্য জানেন বিভিন্ন জায়গায় রিক্রুটমেণ্ট সাম্প্রতিককালে হচ্ছে এবং চলছে, সেটা কমপ্লিট না হলে আমি বলতে পারিনা।

[1-30—1-40 p.m.]

**শ্রীকলিমুদ্দিন সামস ঃ** মন্ত্রীমহাশয় বললেন মাইনরিটি কমিউনিটি থেকে কিছু কিছু করছেন। আমার প্রশ্ন হচ্ছে এই মাইনরিটি কমিউনিটি বলতে কি বলছেন—শুধু মুসলমান, না ক্রীশ্চিয়ান, না সিডিউলড কাষ্টরাও এর মধ্যে ইনক্লুডেড রয়েছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** সিডিউলড কাস্টদের এর মধ্যে ধরা হয়না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** ইণ্ডিয়ান ক্রীশ্চিয়ানদের এর মধ্যে ধরা হয়েছে কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** আমার মনে হচ্ছে না। আমার কাছে এখন নেই, পরে বলতে পারি।

**Number of Police firings on unruly crowds**

*222. (Admitted question No *962.) **Dr. ZAINAL ABEDIN** and **Dr. FAZLE HAQUE:** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) on how many occasions the police had to fire on unruly crowds since 25th February, 1969 ; and

(b) how many persons had been killed by police firings on the above occasions ?

**Shri Jyoti Basu :**

(a) 52 occasions.

(b) 34 killed.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই ফায়ারিং-টা ইন এভরি ( জাস্টিফাইড হয়েছিল কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** জাষ্টিফাইড হয়েছিল কিনা সেটা আমার পক্ষে বলা সম্ভব নয়।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি বললেন আনরুলিদের উপর ফায়ারিং করেছে আমার প্রশ্ন হচ্ছে এগুলি কি কি অকেসন্স সেটা মোটামুটিভাবে বলতে পারেন কি ?

**শ্রীজ্যোতি বসু :** আপনি নিজেই যখন বলছেন ক্রাউডরা আনরুলি ছিল তখন এর বাংল করে আমি আর কি বলব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কি কি কারণে আনরুলি হয়েছিল সেটা বলতে পারবেন কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** সেটা আমি বলতে পারিনা।

**Cases of wagon breaking**

*227. (Admitted question No. *1068.) Shri PANCHU GOPAL BHADURI : Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether the Government is aware of almost daily wagon breaking and removal of iron ingots from goods trains at the railway sidings between Serampore G. T. Road Railway Level Crossing and Rishra Railway Station ; and

(b) what steps are being taken to combat such wagon breaking ?

**Shri Jyoti Basu** : (a) No.

(b) This question does not arise.

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** মাননীয় উপ-মুখ্যমন্ত্রী মহাশয় জানেন কি, দীর্ঘদিন ধরে শ্রীরামপুর ষ্টেশন এবং রিষড়া ষ্টেশনের মাঝখানে এবং সম্প্রতি ২৩শে জানুয়ারী আপনি যে রাইফেল সুটিং রেঞ্জে গিয়েছিলেন সেখান থেকে শত শত টন আয়রন ইনগট যেটা গভর্ণমেন্ট প্রোপার্টি সেগুলো রেলওয়ে থেকে ভেঙ্গে ৫।৬টা গ্যাং চুরি করে নিয়ে যায় এবং কোলকাতায় নিয়ে এসে তার কেসিং বদলে অন্য রকম মার্কা দিয়ে বিক্রি করে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** একটা বিশেষ জায়গা সম্বন্ধে যে প্রশ্ন করা হয়েছে আমি সেটা বলে দিচ্ছি।

During the year 1969 only five cases of such theft were reported to the police in the first three months and no such case was reported from April, 1969 onward. All these cases were detected in which 31 persons have been sent up on charge sheets. In all 21 chunks of pig iron ingots were seized. These cases are sub judice.

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** মন্ত্রীমহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি এই সম্পর্কে ডিটেল রিপোর্ট স্থানীয় পুলিশ অফিসার এবং এস, ডি, পি, ও-র কাছে দেওয়া হয় যে, এই সমস্ত জিনিস এইভাবে ভাঙ্গা হয় এবং এটা এমন একটা প্রাক্‌টিস্ যে, ১০০ মেয়ে এবং শত শত বাচ্চা প্রসেসন করার

মত মাথায় করে এই লোহা নিয়ে যায় এবং পেমেণ্ট নিয়ে আসে এবং এইভাবে সমস্ত এরিয়াকে তারা ক্রিমিনাল এরিয়ায় কনভার্ট করছে। পুলিশের সঙ্গে, রেলওয়ে পুলিশের সঙ্গে এদের যোগাযোগ রয়েছে এবং পুলিশ এদের কাছ থেকে উইকলি ট্রিবিউট পায় এবং এইভাবে হোল এরিয়া করাপ্‌ট হয়ে যাচ্ছে। তারা বলছে এতে দুঘণ্টা খাটলে ১০ টাকা করে পাই, অথচ পরিশ্রম করলে ৫ টাকাও পাইনা। যাহোক, আমার প্রশ্ন হচ্ছে এইভাবে যে হোল এরিয়াটা করাপ্‌ট করছে সে সম্বন্ধে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় অবিলম্বে অনুসন্ধান করবেন কি ?

**শ্রীজ্যোতি বসু ঃ** উনি যখন বললেন, তখন নিশ্চয়ই অনুসন্ধান করে দেখবো।

## Raid on the Camp of the Workers' Union of Messrs. Pure Drinks (India) Private Ltd.

***232.** (Admitted question No. *1215.) **Dr A. M. O. Ghani :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) if it is a fact that a few persons raided with bombs the Camp of the Workers' Union of Messrs. Pure Drinks (India) Pvt. Ltd. at the gate in the presence of police on 3rd February, 1970 ;

(b) if so, whether any enquiry has been made to find out the reasons of such raid ; and

(c) what action has been taken by the Government in this regard ?

Sir, my question has not been properly given. So, I do not like to put the question for answer.

**শ্রীঅরুণ সেন ঃ** ডাঃ গনি যে ধরনের কোশ্চেন করেছিলেন সেই ধরনের কোশ্চেন এখানে আসেনি, এটাকে অন্যরকমভাবে করা হলো কেন ?

**Mr. Speaker** : I shall look into the matter.

**ডাঃ এ, এম, ও, গনি ঃ** এইভাবে একই কোশ্চেন অনেকবার এ্যানসার দেওয়া হয়, তবে এই ক্ষেত্রে আমি এ্যানসার এসপেক্ট করেছিলাম, এবং এমনভাবে এটাকে বিকৃত করা হলো যে যার কোন অর্থ হয় না।

**মিঃ স্পীকার ঃ** আপনি বসুন, আমি এটা দেখছি কি ব্যাপার।

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, মেম্বারদের যে অধিকার প্রশ্ন করবার, সেই প্রশ্নটাকে মিউটিলেটেড করার অধিকার বা চেঞ্জ করার অধিকার, সেই পার্টিকুলার মেম্বারের স্যাংশন ব্যাতিরেকে করা হলো কেন, এটা কি একজন মেম্বারের অধিকার লঙ্ঘন করা হলো না, আমি সে সম্পর্কে আপনার কাছ থেকে জবাব চাইছি।

**মিঃ স্পীকার ঃ** রুল হচ্ছে যে কোশ্চেন শ্যাল নট বি রিপিটেড, সেই জন্য হয়তো একটু ভুল বোঝাবুঝি হয়েছে। তাই সেকেণ্ড পার্টের এ্যানসার দেওয়া হয়েছে। এবং ফাস্ট পার্টের এ্যানসার কবে দেওয়া হয়েছে, সেটা আমি পরে জেনে দেবো।

**শ্রীঅরুণ সেন ঃ** একই দিনে দেখা যায় যে একই কোশ্চেনের দুবার এ্যানসার দেওয়া হয়েছে।

**মিঃ স্পীকারঃ** আপনারা যদি চান তাহলে এটাকে হেল্ড ওভার করে রাখছি এবং খোঁজ খবর নিয়ে পরে এর ব্যবস্থা করবো।

**শ্রীমতী ইলা মিত্রঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনি এটা দেখবেন যেন সদস্যদের অধিকার ভংগ না হয়। যে কোশ্চেন করা হয়েছে, তার মূল স্পিরিটটা যাতে অব্যাহত থাকে।

**মিঃ স্পীকারঃ** এটা আমি দেখবো।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** আমার প্রশ্ন হচ্ছে যে সমস্ত কোশ্চেন দেওয়া হয়, সেই কোশ্চেনগুলো কাটবার বা বিকৃত করবার অধিকার এই সেক্রেটারিয়েটের আছে কিনা, কারণ আমি মনে করি আপনার সেক্রেটারিয়েটের এটা ফোর্জারী হচ্ছে।

**মিঃ স্পীকারঃ** দু হাজার কোশ্চেন এসেছে এবং আজকেই খালি এইরকম একটা ঘটনা ঘটলো, সেক্রেটারী বলছেন যে এর আগে এই কোশ্চেনটার এ্যান্‌সার দেওয়া হয়ে গেছে, তার জন্য দেওয়া হয়নি, এক্ষুনি সেইজন্য এটা সমাধান করা সম্ভব নয় কারণ সময় চলে যাচ্ছে, এটা আমি পরে দেখবো।

**শ্রী এস, এম, ফজলুর রহমনঃ** অন এ পয়েণ্ট অব অর্ডার, স্যার, আপনি বললেন যে প্রশ্নটা দেওয়া হয়েছিল তার কিছুটা অংশ অলরেডি এ্যানসার্ড বলে এই রকমভাবে এ্যানসার দেওয়া হয়েছে, কিন্তু প্রশ্ন যখন দেওয়া হয় তখন সেটা একটা অখণ্ড প্রশ্ন থাকে, সেই প্রশ্নের জবাব কি পিস মিল ভাবে দেবার কিংবা মিউটিলেট করবার অধিকার কি এই সেক্রেটারিয়েটের আছে ?

[1-40—1-50 p.m.]

**মিঃ স্পীকারঃ** এটা ঠিক বলেছেন দেখা দরকার। সত্য সত্য যদি Revised করে দেয় তাহলে মেমবারদের সেটা দেখা উচিত। আগে দেখে নি দুহাজার কোশ্চেন আগে কি হয়েছে, আজকে এটা দেখছি, দেখে করছি।

## ধানকাটার মরশুমে সংঘর্ষ

*233. (Admitted question No. *1228.)

**শ্রীপ্রবোধ পুরকাইতঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সেপ্টেম্বর হইতে ডিসেম্বর পর্যন্ত ২৪-পরগণা জেলার ধানকাটা মরশুমে কতগুলি সংঘর্ষ ঘটিয়াছে।

(খ) এই সংঘর্ষে কতজন (১) মারা গিয়াছেন এবং (২) আহত হইয়াছেন; এবং

(গ) পুলিস এ সম্পর্কে কতগুলি কেস দায়ের করিয়াছেন ?

**শ্রীজ্যোতি বসুঃ**

(ক) ৮২টি

(খ) (১) ১৬ জন এবং (২) ২২৪ জন

(গ) ৯২টি।

**শ্রীপ্রবোধ পুরকাইতঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, জানাবেন কি এই যে ৮২টি সংঘর্ষের ঘটনা বললেন এর মধ্যে কোন থানায় কটা করে সংঘর্ষ হয়েছিল ?

**শ্রীজ্যোতি বসু ঃ** নোটিশ ছাড়া আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রীপ্রবোধ পুরকাইত ঃ** এই যে সংঘর্ষের কথা বললেন এই সংঘর্ষগুলির মধ্যে কতগুলি যুক্তফ্রণ্টের বিভিন্ন শরিকদলের মধ্যে এবং কতগুলি জোতদারদের সঙ্গে কৃষকদের হয়েছিল বলবেন কি?

**শ্রীজ্যোতি বসু ঃ** নোটিশ না দিলে বলতে পারবো না।

## তাঁতশিল্পীদের উন্নয়ন পরিকল্পনা

*237. (Admitted question No. *397.)

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি পশ্চিম বাংলার তাঁতশিল্পীদের অবস্থা উন্নয়নের কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রীশম্ভুচরণ ঘোষ ঃ**

নিম্নলিখিত ব্যবস্থাগুলি গ্রহণ করা হইয়াছে।

(১) তাঁতশিল্পীদিগের সমবায় ভিত্তিতে সংগঠন।

(২) কার্য্যকরী মূলধনের জন্ম ঋণদান।

(৩) সুদের হার কমাইবার জন্ম সরকার হইতে অনুদান।

(৪) আধুনিক ও উন্নত ধরণের তাঁত ও সরঞ্জাম কিনিবার জন্য আর্থিক সাহায্য দান।

(৫) নতুন ডিজাইন ও নক্সা তৈয়ারী করিয়া তাঁতিদিগের মধ্যে বণ্টন।

(৬) আধুনিক পদ্ধতিতে কাপড় বুনিবার জন্ম শিক্ষাদান।

(৭) তাঁতবস্ত্র বিক্রয়ের উপর রিবেট।

(৮) তাঁতশিল্পীদের উৎসাহ দিবার জন্ম প্রতিযোগিতার ব্যবস্থা ও পুরস্কার বিতরণ।

(৯) সরকারের আর্থিক সঙ্গতি সাপেক্ষে তাঁত শিল্পজাত জিনিষের বিক্রয় ব্যবস্থা।

(১০) বিশেষ বিশেষ এলাকায় তাঁতশিল্পীদিগের বসবাসের জন্ম গৃহনির্ম্মাণ বাবদ সাহায্য দান।

এই সমস্ত ব্যবস্থাই কেবলমাত্র সমবায়ভুক্ত তন্তুজীবীদের পক্ষে প্রযোজ্য।

বর্ত্তমানে কয়েকটি তাঁতশিল্পী অধ্যুষিত অঞ্চলে ওয়্যার হাউস স্থাপনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় যে গৃহনির্মাণের ব্যবস্থার কথা বললেন, সে ব্যবস্থা কি বেসিসে করবেন জানাবেন কি?

**শ্রীশম্ভুচরণ ঘোষ ঃ** গৃহ নির্মাণের জন্ম ব্যবস্থা already আছে অর্থাৎ এ বাবদ তারা ঋণ পেতে পারে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** কত টাকা করে ঋণ পেতে পারে?

**শ্রীশম্ভুচরণ ঘোষ ঃ** নোটীশ দিলে জানাতে পারি।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** আপনি বলেছেন আধুনিক পদ্ধতিতে শিক্ষাদানের ব্যবস্থা করেছেন, আধুনিক পদ্ধতিটা কি জানাবেন'কি?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** আধুনিক পদ্ধতি মানে হচ্ছে নূতন নূতন ডিজাইন দিয়ে যদি কাপড় তৈরী করতে হয় তাহলে নূতন যন্ত্রের ব্যবহার এবং নূতন ডিজাইন কি ভাবে কাজে লাগাতে হয় সে সম্পর্কে।

**শ্রীকৃপাসিন্ধু সাহাঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন কতক জায়গায় ওয়ার হাউস খোলা হয়েছে। কোন কোন জেলায় কোথায় কোথায় ওয়ার হাউস হচ্ছে সেটা জানাবেন কি?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** ওয়ার হাউস সম্পর্কে যে পরিকল্পনা করেছি সেটা বিবেচনাধীন আছে সেটা হচ্ছে—কুচবিহার, নবদ্বীপ, ধনেখালি, আরামবাগ এই ৪টা জায়গায় ওয়ার হাউস প্রতিষ্ঠা করবার সরকারের পরিকল্পনা আছে।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জীঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, শান্তিপুরে যেখানে বিশেষ ধরণের তাঁত শিল্পী আছে সূতার অভাবে তাদের তাঁত শিল্প প্রায় বন্ধ হয়ে গেছে তাদের উন্নয়নের জন্য সরকার থেকে সস্তা দরে সূতা সরবরাহের কথা সরকার চিন্তা করছেন কিনা কারণ এটা তাঁত শিল্পের উন্নয়নমূলক কাজের সঙ্গে সংশ্লিষ্ট?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** শান্তিপুর এবং নবদ্বীপ এলাকায় তাঁত শিল্পীদের জন্য আমরা শুধু মাত্র সূতা দেবার ব্যবস্থার কথা চিন্তা করছি না, কারণ অতীতে দেখেছি শুধুমাত্র সূতা দিয়ে আমরা তাঁত শিল্পীদের সমস্যার সমাধান করতে পারিনি, কারণ সমস্ত কাপড় বাজারে মহাজনদের হাতে চলে যায়। যেজন্য আমরা ওয়ার হাউস এর পরিকল্পনা নিয়েছি। এর উদ্দেশ্য হচ্ছে ওয়ার হাউসিং করপোরেশান গোডাউন করবে, সেখানে তাঁত শিল্পীরা তাদের বোনা কাপড় জমা দেবে এবং তার শতকরা ৬০ ভাগ টাকা নগদ পাবে এবং শতকরা ৪০ ভাগ টাকার পরিবর্তে সেখানে স্মল ইনডাষ্ট্রিস করপোরেশান গোডাউন করবে, ডাই ষ্টাফ ডিজাইন এগুলি তাদের দেওয়া হবে। এভাবে পরিকল্পনা আছে। নবদ্বীপ এবং শান্তিপুর এলাকার জন্য নবদ্বীপে একটা ওয়ার হাউস প্রতিষ্ঠা করার পরিকল্পনা আমরা করেছি।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জীঃ** শান্তিপুরে মিহি সূতার দরকার হয় এবং নবদ্বীপে মোটা সূতার দরকার হয়। ওয়ার হাউস তৈরী হলে শান্তিপুরের তাঁতিদের মিহি সূতা দেবার ব্যবস্থা হবে কি?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** এখনও ডিটেল ওয়ার্ক আউট করিনি তবে যে যে এলাকায় যে রকম সূতা লাগবে সে এলাকায় সে রকম সূতার ব্যবস্থা করা হবে।

**শ্রীঅমিয়ভূষণ বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি সারা ভারতবর্ষে যে গজ ব্যাণ্ডেজ দরকার হয় তার প্রায় ৮০ ভাগ বসিরহাট থেকে সাপ্লাই হয়। বসিরহাটে তাঁতশিল্পীদের কথা চিন্তা করে সেখানে ওয়ার হাউস স্থাপন করার পরিকল্পনা আছে কিনা?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** আপাততঃ আমরা ৪টা এলাকাতে ওয়ার হাউস প্রতিষ্ঠা করার পরিকল্পনা করেছি। আপাততঃ অন্য জায়গায় করবো না, কারণ এগুলি করতে হলে ব্যাঙ্কের সাথে, ওয়ার হাউসিং করপোরেশন, স্মল ইনডাষ্ট্রিস করপোরেশান-এর সাথে কথা বলে রাজী করাতে হয় এবং সমস্ত প্রতিষ্ঠানের সঙ্গে কথা বলে আপাততঃ এ ৪টা এলাকায় ওয়ার হাউস করার পরিকল্পনা করেছি, পরবর্তীকালে বসিরহাটের কথা নিশ্চয়ই চিন্তা করবো।

**শ্রীপান্নালাল মাজিঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি তাঁতীদের উন্নতির জন্য যে

রিবেট দেওয়া হয় সেটা প্রকৃত তাঁতীরা পায় না, তাঁতীদের নাম করে মিডিল ম্যানদের ভোগে সেটা যায়। প্রকৃত তাঁতীরা যাতে সে রিবেট পায় সে সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা ?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন সেটা অত্যন্ত গুরুত্বপুর্ণ। আমরা দেখেছি রিবেটের নাম করে শুধু মহাজনরা সুযোগ সুবিধা পায় প্রকৃত তাঁতীরা সুযোগ সুবিধা পায় না, সেজন্য রিবেট সম্পর্কে সরকার নূতন ভাবে চিন্তা করছেন এবং প্রকৃত তাঁতশিল্পীরা যাতে সুযোগ সুবিধা পায় তার ব্যবস্থা করার কথা চিন্তা করছি।

**শ্রীসনৎকুমার রাহাঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানালেন যে তাঁতশিল্পীদের উন্নয়নের জন্য পরিকল্পনা নিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে রেশম তাতশিল্পীদের অবস্থা শতকরা ৫০ ভাগ অবনতি ঘটেছে। শতকরা 2 Per cent Tax করাতে সেটা নজরে এসেছে কিনা ?

[1-50—2-00 p.m.]

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** সেই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী যখন এই হাউসে সেই বিলটা উত্থাপন করেছিলেন তখন বলেছিলেন সেলস ট্যাক্স ইম্পোজ সমস্ত সিল্ক কাপড়ের উপর দেওয়া হয়েছে বাংলা দেশের কাপড়ের উপর সমান রিবেট দেওয়া হয়েছে যাতে কোন ভাবে এ্যাফেক্ট না করে।

**শ্রীএস, এম, ফজলুর রহমানঃ** শিল্পীদের দ্বারা উৎপাদিত যে বস্ত্র তা বিক্রি করবার জন্য সরকার পরিচালিত কোন বাজার আছে কিনা এবং সেই বাজার দ্বারা মিডিল ম্যান যারা প্রফিট পায় দালালী করে তাদের থেকে অব্যাহতি দেবার ব্যবস্থা করেছেন কিনা ?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** আপনারা এতদিন যেসব কো-অপারেটিভ করেছিলেন সেগুলি মুমূর্ষু অবস্থায় রেখে গিয়েছেন এবং সেই সমস্ত কো-অপারেটিভ থেকে জিনিসপত্র বিক্রি করবার জন্য ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট হ্যাণ্ডলুম উইভারস কো-অপারেটিভ সোসাইটি সেখান থেকে তাঁতের কাপড় বিক্রি হয়। কিন্তু ২০ বছর ধরে এমন পর্যায়ে নিয়ে গিয়েছেন যে কো-অপারেটিভ প্রায় উঠে গিয়েছে। আপনারা ২০ বছরে বাজার যা করেছেন সেটা চিন্তা করে সরকার ওয়ার হাউসিং-এর মাধ্যমে সংগ্রহ করে স্মল ইণ্ডাষ্ট্রিস করপোরেশনের মাধ্যমে বিক্রি করার কথা চিন্তা করছেন এবং সেইভাবে পরিকল্পনা করছেন।

**শ্রীঅনিলকুমার মুখার্জীঃ** মন্ত্রীমহাশয় ওয়ার হাউসের পরিকল্পনা নিয়েছেন সেটা খুব সুন্দর। মার্কেট তৈরী করার জন্য এটা খুব ভাল পরিকল্পনা। আমি জিজ্ঞাসা করছি আপনারা কি ভিত্তির উপর অর্থাৎ কি কি কনডিসান স্যাটিসফাই করার জন্য চারটে ডিষ্ট্রিক্টকে বেছে নিয়েছেন এবং কি কারণে বাঁকুড়া জেলা বাদ দিয়েছেন ?

**শ্রীশম্ভুচরণ ঘোষঃ** এগুলো হচ্ছে মোটামুটি বাংলাদেশের যে সমস্ত অঞ্চলে সবচেয়ে বেশী কনসেনট্রেশান অফ ওয়েভারস আছে বাছা হয়েছে। কাউকে বাদ দেওয়া হয়নি।

**শ্রী এম, মোকসেদ আলিঃ** কয়েকদিন আগে শান্তিপুরের তাঁতশিল্পীরা আপনার কাছে মিছিল করে এসেছিলেন এবং তাদের দাবী দাওয়া রেখেছিলেন। আপনি বললেন ওয়ার হাউসিং নবদ্বীপে খোলা হবে। কিন্তু শান্তিপুরের মত জায়গায় যেখানে লক্ষ লক্ষ কাপড় তৈয়ারী হয় সেই তাঁতশিল্প অত্যন্ত সংকটের মুখে। সেখানে ওয়ার হাউসিং-এর পরিকল্পনা আপনি নিচ্ছেন কিনা এবং আধুনিক সরঞ্জাম বলতে আপনি কি বলতে চাইছেন ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ ঃ** এটা আমি সেদিন বলেছিলাম যে, শান্তিপুরে হবে না নবদ্বীপে হবে সেটা বড় কথা নয়। কোচবিহারে করা হচ্ছে, কিন্তু পশ্চিম দিনাজপুর-এর ইসলামপুরে কনসেনট্রেশান অফ ওয়েভারস আছে। কিন্তু আমরা যে কোচবিহারে করেছি সেটা সমস্ত নর্থ বেঙ্গলের জন্যই করেছি। সেদিন যে প্রতিনিধি দল এসেছিলেন তাঁরা বলেছিলেন নবদ্বীপে না করে শান্তিপুরে করতে। আমি এটা বলেছি, বিবেচনা করবো। এখন পর্য্যন্ত সরকারের যে পরিকল্পনা আছে সেটা আমি বলেছি।

**শ্রীসনৎকুমার রাহা ঃ** মুর্শিদাবাদ ও মালদহের Silk বাহিরে রপ্তানী হয়ে অনেক Foreign Exchange earn করে। কিন্তু ২% Sales tax করার জন্য তাদের কেরানী ইত্যাদি যে সমস্ত রাখতে হবে তাতে তাদের rebate দিয়ে বাঁচান যাবে না। এজন্য ভারতবর্ষের মধ্যে মুর্শিদাবাদ জেলার Silk তাঁতীদের আজ রাস্তায় নাবান হয়েছে। আপনাদের জেলায় যেখানে ৮০০ Kg. শিল্ক আসতো তা নেবে ৩০০তে এসেছে। এদিকে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

( উত্তর নাই )

**শ্রীঅশ্বিনী রায় ঃ** নবদ্বীপের পাশে বর্দ্ধমান জেলার সমুদ্রগড় থেকে আরম্ভ করে কালনা পর্য্যন্ত বহু তাঁতশিল্পী আছে তাতে যেখানেই ware house করা হোক না কেন ঐ অঞ্চলের তাঁতীরা তার সুযোগ পাবে কিনা ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ ঃ** হ্যাঁ, পাবে।

## হত্যাকাণ্ডের সংখ্যা

*238. (Admitted question No. *952.)

**শ্রীঅজিতকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র ( পুলিশ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালের মার্চ হইতে ১৯৭০ সালের ১৫ই জানুয়ারী পর্যন্ত পশ্চিম বাংলায় কতগুলি হত্যাকাণ্ড ঘটিয়াছে ; এবং

(খ) (১) এই সকল হত্যাকাণ্ডের সঙ্গে জড়িত ব্যক্তিদের পুলিশ গ্রেপ্তার করিয়াছিল কিনা, এবং (২) করিয়া থাকিলে, কতজন ব্যক্তিকে গ্রেপ্তার করা হইয়াছিল ?

**শ্রীজ্যোতি বসু ঃ**

(ক) ৬৩৬টি।

(খ) (১) হ্যাঁ। (২) ১৩৩৬ জন।

**শ্রীঅজিত বিশ্বাস ঃ** যে সমস্ত ব্যক্তিদের এই ঘটনা সংক্রান্ত ব্যাপারে গ্রেপ্তার করা হয়েছিল তাদের কতজনের উপর থেকে এই মামলা প্রত্যাহার করে নেওয়া হয়েছে।

**শ্রীজ্যোতি বসু ঃ** নোটিশ চাই।

**শ্রীঅনিল মুখার্জী ঃ** বাংলাদেশে দিনের পর দিন যে হত্যাকাণ্ড বেড়ে চলেছে সেসব বন্ধ করার জন্য সরকার কি চিন্তা করছেন ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এ প্রশ্ন ওঠে না।

**শ্রীসরল দেব ঃ** এটা কি সত্য যে যুক্তফ্রন্ট সরকার হবার পর এই রকম ধরনের রাজনৈতিক হত্যাকাণ্ড এখানে বেড়ে চলেছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** এ প্রশ্ন ওঠে না।

**শ্রীঅরুণ সেন ঃ** এর মধ্যে কতগুলি case Session-এ গেছে বা তাদের নামে charge sheet হয়েছে ?

**শ্রীজ্যোতি বসু ঃ** নোটিশ চাই।

**Mr. Speaker :** Question hour is over. Procedure for held over questions.

**শ্রীঅরুণ সেন ঃ** স্যার, আজতো খালি Held over গুলো হল, Regular question গুলোর মধ্যে একটা যখন হল না তখন এগুলো কি Held over হল ?

**শ্রীযতীন চক্রবর্তী ঃ** স্যার, আজ যে নূতন bulletin দিয়েছি প্রশ্ন সম্পর্কে যে Rules কমিটি সিদ্ধান্ত করেছে তাতে Regular question অন্যান্য দিন ঐ time এর মধ্যে হবে এবং যদি কোন Held over question থাকে তাহলে regular question এর পর কয়েকটা তা হবে। আজকের বুলেটিন যদি মাননীয় সদস্য দেখেন তাহলে দেখবেন যে আগামী কাল থেকে নূতন ভাবে question শুরু হবে।

[2-00—2-10 p.m.]

আমাদের মন্ত্রীরা যাতে উত্তর দিতে পারেন এবং বেশীর ভাগ সদস্যর তাঁদের প্রশ্ন যাতে আসে এইভাবে রুলস কমিটিতে বসে ঠিক করেছি। আমরা আর একটা এক্সপেরিমেণ্ট করে দেখছি। কিন্তু আজকে যে কোশ্চেন রয়ে গেল সেটা হেল্‌ড ওভার করা হবেনা, স্যাট উড বি লেড অন দি টেবেল।

**শ্রীঅরুণ সেন ঃ** লেড অন দি টেবেল হবে কিন্তু হেল্‌ড ওভার ত হবে না।

**শ্রীঅনিলকুমার মুখার্জী ঃ** স্যার, লোক সভায় কোশ্চেন আওয়ার দু ঘণ্টা। যদি আমাদের এখানে দু ঘণ্টা করা যায় তাহলে ভাল হয়।

**মিঃ স্পীকার ঃ** হাউস অব কমন্সে এবং লোক সভায় দু ঘণ্টা আছে কিনা দেখতে হবে এবং এখানে বাড়ান যায় কিনা।

**শ্রীঅমিয়ভূষণ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমরা যদি কোশ্চেন না করতে পারি তাহলে আমাদের বোতাম টেপা ছাড়া আর কিছু কাজ থাকবে না।

**মিঃ স্পীকার ঃ** এখন বাজেট রয়েছে।

**শ্রীঅমিয়ভূষণ বন্দ্যোপাধ্যায় ঃ** আপনাকে অনুরোধ করছি যে ইউনাইটেড ফ্রণ্টের কনটেক্সট্‌-এ এম. এল. এ. দের সে গভর্ণমেণ্ট মেশিনারিতে স্কোপ অত্যন্ত কম।

**মিঃ স্পীকার ঃ** না তা নয়, এই রকম স্কোপ কারো আসেনি।

**শ্রীঅমিয়ভূষণ বন্দ্যোপাধ্যায় ঃ** আমাদের বক্তব্য রাখবার সুযোগ দিন, আমাদের বক্তব্য যদি না রাখতে পারি তাহলে আমাদের কি লাভ হবে।

**শ্রীঅনাদি দাস ঃ** স্যার, আজকে যে সমস্ত কোশ্চেন ছিল তার মধ্যে আমার একটা কোশ্চেন ছিল, এ্যাডমিটেড কোশ্চেন নাম্বার ১১৪৬, সেটাও হল না। এই প্রশ্নের উত্তর ডিপার্টমেণ্ট

দিয়েছে, কেস উইথড্র করা হয়েছে কিনা, না। আমার কাছে কোর্টের কপি রয়েছে রায়ের the account on appeal present the learned public presecutor files a petition to withdraw and consent is accorded.

**মিঃ স্পীকার ঃ** আপনি আমাকে সব লিখে দিন। কারণ ইনএ্যাকিউরেট রিপ্লাই-এ প্রিভিলেজ হয় না।

**শ্রীঅনাদি দাস ঃ** স্যার, এই কোশ্চেনটা হেল্ড ওভার করা হোক এবং গভর্ণমেণ্টকে বলা হোক যে সেই ডিপার্টমেণ্ট আবার এর উত্তর দেবে।

**মিঃ স্পীকার ঃ** আপনি চিঠি লিখুন।

**শ্রীঅনাদি দাস ঃ** I want to raise a brief privilege motion. এর কারণ in order to get proper answer from the department. এই মোশনটা দিচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** অল অন এ সাডেন কিছু করা যায় না। আপনি কাগজপত্র দিন আমি দেখে আপনাকে বলবো।

**শ্রীঅনাদি দাস ঃ** একজন ব্ল্যাক মার্কেটিয়ার তার ইনকাম ট্যাক্স ধরে দেবার জন্য একটা লোক সাহায্য করেছিল, ২৬ লক্ষ টাকার ইনকাম ট্যাক্স, সেই লোকের উপর পুলিশ অত্যাচার করে। সেই গজানন খৈতানএর কেস। কংগ্রেস গভর্ণমেণ্টের……

**মিঃ স্পীকার ঃ** যখন তখন দাঁড়িয়ে বলার নিয়ম নেই। আপনার প্রিভিলেজ মোশন দিতে হয় আমাকে লিখে দিন।

**শ্রীসন্তোষকুমার রায় ঃ** এটা একটা খুব গুরুতর অভিযোগ, স্যার।

**মিঃ স্পীকার ঃ** আমি দেখবো।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটা প্রিভিলেজের প্রশ্ন তুলছি। স্যার, হেল্ড ওভার কোশ্চেন ১৪২ বলা হয়েছে উত্তরে যে ১৯৬৯ সালের জানুয়ারী থেকে ১৯৭০ সালের জানুয়ারী পর্যন্ত হত্যাকাণ্ডের সংখ্যা হলো ৬ ৮ আর হেল্ড ওভার কোশ্চেন ২৩৮ উত্তরে বলা হয়েছে মার্চ থেকে জানুয়ারী পর্যন্ত হত্যাকাণ্ডের সংখ্যা হল ৬৩৬টি। এই হিসাবটা স্যার, বুঝতে পারলাম না এটা একটু পরিষ্কার করে বুঝিয়ে দেবেন কি ?

**মিঃ স্পীকার ঃ** আমাকে কাগজপত্র দিন আমি পড়ে দেখি কার ভুল হয়েছে তারপর বলতে পারব।

## Starred Questions

(to which answers were laid on the table)

### শরিকী সংঘর্ষে নিহত ও আহতের সংখ্যা

***414.** (Admitted question No. *146.)

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) গত ১লা মার্চ, ১৯৬৯, হইতে ৩১শে ডিসেম্বর, ১৯৬৯, পর্যন্ত সমগ্র পশ্চিমবঙ্গে বিভিন্ন রাজনৈতিক দলের মধ্যে শরিকী সংঘর্ষে এযাবৎ কতজন মারা গিয়াছে এবং কতজন আহত হইয়াছে এরূপ কোন তথ্য সরকারের আছে কিনা ;

(খ) থাকিলে, নিহত ও আহতদের সংখ্যা কত ; এবং

(গ) সমস্ত পশ্চিমবঙ্গে উক্ত সময়ের মধ্যে মোট সংঘর্ষের সংখ্যা কত ?

**The Minister for Home (Police) :**

(ক) হ্যাঁ।

(খ) নিহতের সংখ্যা ৮১জন এবং আহতের সংখ্যা ১,৮৮৫জন।

(গ) ৫১৯।

## ক্যানিং ও বাসন্তী থানা এলাকায় শরিকী সংঘর্ষ

***415.** (Admitted question No. *1556.)

**শ্রীনারায়ণচন্দ্র নস্কর ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগণার ক্যানিং ও বাসন্তী থানা এলাকায় গত জানুয়ারী, ১৯৬৯, থেকে অদ্যাবধি মোট কতগুলি বিভিন্ন রাজনৈতিক দলের মধ্যে সংঘর্ষ ঘটেছে ;

(খ) উক্ত সংঘর্ষে মোট হতাহতের সংখ্যা কত ; এবং

(গ) উক্ত সংঘর্ষের কারণে মোট কতগুলি ডায়েরী নথিভুক্ত হয়েছে ?

**The Minister for Home (Police) :**

(ক) মোট ৩১টি।

(খ) হত ... ১৪জন

আহত ... ১৭০জন , এবং

(গ) মোট ৮১টি।

## Complaint of pulling down the flag of A.I.T.U.C. at Madhujore Colliery

***416.** (Admitted question No. *504.) **Shri ARUN SEN :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether any information has been received regarding the pulling down and tearing of the flag of All-India Trade Union Congress at Madhujore Colliery, police-station Andal, in the first week of January, 1970 ; and

(b) if so, whether any enquiry has been made, and, if so, what is the finding ?

**The Minister for Home (Police) :**

(a) No.

(b) Doest not arise.

## এন সি রায় তদন্তের রিপোর্টের পরিপ্রেক্ষিতে ব্যবস্থা

***417.** (Admitted question No. *903.)

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, এন সি রায়ের তদন্তের রিপোর্টের পরিপ্রেক্ষিতে সরকারের পক্ষ থেকে এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

**The Minister for Cottage and Small-Scale Industries :**

এন, সি, রায় কমিশনের রিপোর্টের পরিপ্রেক্ষিতে সরকার এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন, সে সম্পর্কে একটি বিস্তারিত বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## মুখ্যমন্ত্রীকে হত্যার ষড়যন্ত্র

***418.** (Admitted question No *978 )

**শ্রীমনোরঞ্জন বক্সী ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে ১৯৬৯ সালের ডিসেম্বর মাসের মধ্যে হত্যা করিবার গোপন ষড়যন্ত্রের সংবাদ সরকার পাইয়াছিলেন ; এবং

(খ) সত্য হইলে, উক্ত ষড়যন্ত্রকারীদের সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছিলেন ?

**The Minister for Home (Police) :**

(ক) সরকার এ সম্পর্কে সংবাদ পাইয়াছিলেন, তবে তদন্তে ইহার সত্যতা প্রমাণিত হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

## আলিপুর কোর্টের কেস নং জি আর ১৩৪৫এফ-১৯৬৪

***419.** (Admitted question No. *1146 )

**শ্রীঅনাদি দাস ঃ** স্বরাষ্ট্র (বিশেষ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে আলিপুর কোর্টের কেস্ নং জি আর ১৩৪৫এফ-১৯৬৪ সরকার প্রত্যাহার করিয়া লইয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, কারণ কি ?

**The Minister for Home (Special) :**

(ক) আলিপুর কোর্টের কেস্ নং জি আর ১৩৪৫ এফ-১৯৬৪ সরকার প্রত্যাহার করিয়া লন নাই।

(খ) প্রশ্ন উঠে না।

## রাষ্ট্রীয় পরিবহণে নিযুক্ত কর্মচারীর সংখ্যা

***423.** (Admitted question No. 1584.)

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাষ্ট্রীয় পরিবহণ বিভাগের কর্মচারীর মোট সংখ্যা কত ; এবং

(খ) কোন্ কাজের জন্য কতজন কর্মচারী আছেন ?

**The Minister for Home (Transport) :**

(ক) ও (খ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইয়াছে।

## মুর্শিদাবাদ জেলার ত্রিমোহিনীতে জনৈক ব্যবসাদারের গুদামে আগুন লাগার ঘটনা

***424.** (Admitted question No. 1612.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** স্বরাষ্ট্র ( পুলিশ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন—

(ক) ১৯৬৯ সালের ডিসেম্বর মাসে মুর্শিদাবাদ জেলার ত্রিমোহিনীতে জনৈক ব্যবসাদারের গুদামঘর এবং ব্যবসাস্থল আগুনে পুড়িয়া যাওয়ার ব্যাপারে যে ব্যক্তি অভিযুক্ত হইয়াছিল তাহাকে আগুন লাগার কতদিনের ব্যবধানে গ্রেপ্তার করা হয় ; এবং

(খ) ইহা কি সরকারের গোচরে আসিয়াছিল যে, পুলিশ আসামীকে গ্রেপ্তার না করিয়া বেশ কিছুদিন যাবৎ তাহার বাড়ি ও দোকান পাহারা দিয়াছিল ?

**The Minister for Home (Police) :**

(ক) অভিযুক্ত ব্যক্তিরা আত্মগোপন করায় গ্রেপ্তার করা সম্ভব হয়নি। ঘটনার ১২ দিন তাহাদের মধ্যে তিনজন আদালতে আত্মসমর্পণ করে।

(খ) ইহা সত্য নহে।

## কাঁচা রেশম উৎপাদন বৃদ্ধি

***425.** (Admitted question No. *1643.)

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক ইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার কাঁচা রেশম উৎপাদন বৃদ্ধি করার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি ; এবং

(খ) করিয়া থাকিলে, তবে তাহা কি প্রকার এবং কোন্ কোন্ জেলায় করা হইয়াছে ?

**The Minister for Cottage and Small-Scale Industries :**

(ক) হ্যাঁ।

(খ) পলুর খাদ্য তুঁতপাতার উৎপাদন বৃদ্ধি, উন্নতজাতের তুঁতগাছের বীজ ও কলম সরবরাহ, জাতের পলুর বীজ উৎপাদন ও সরবরাহ, দেশী পলুর সহিত বিদেশী পলুর সংযোগ ঘটাইয়া ঐ নামে এক সঙ্কর পলুর সৃষ্টি প্রভৃতি ব্যবস্থা মুর্শিদাবাদ, মালদহ, দার্জিলিং জেলায় ব্যাপকহারে করা হইয়াছে। ইহা ছাড়া অন্যান্য জেলায় যথা মেদিনীপুর, পশ্চিম দিনাজপুর, নদীয়া যেখানে শিল্পের উন্নয়ন সম্ভব সেখানে বিভিন্ন কেন্দ্র স্থাপন করা হইয়াছে।

## আলিপুর কোর্টের কেস নং ই বি জি আর ১৬৭/৬৫ এবং ই বি জি আর ১৬৭এ/৬৭

***426.** (Admitted question No. *1147.)

**শ্রীঅনাদি দাস :** স্বরাষ্ট্র ( বিশেষ ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আলিপুর কোর্টে আনীত কেস নং ই বি জি আর ১৬৭/৬৫ এবং ই বি জি আর ১৬৭এ/৬৭ সরকার তুলিয়া লইতে মনস্থ করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, কারণ কি ?

**The Minister for Home (Special)** :

(ক) ২৪-পরগণা ডিষ্ট্রিক্ট ই. বি. জি. আর কেস নং ১৬৭।৬৫ তুলিয়া লওয়া হয় নাই। ১৬৭এ।৬৭ নং কেস রুজু করা হয় নাই।

(খ) এ সম্পর্কে কোন প্রশ্ন উঠে না।

## বারাসাত শহরকে উত্তর ২৪-পরগণা জেলা শহরে পরিণতকরণ

*427. (Admitted question No. *1260.)

**শ্রীসরল দেব** ঃ স্বরাষ্ট্র ( সাধারণ প্রশাসন ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, প্রশাসনিক সুবিধার জন্য ১৯৬২ সালে বারাসাতকে উত্তর ২৪-পরগণা জেলা শহরে পরিণত করার কথা তদানীন্তন সরকার ঘোষণা করেন ;

(খ) অবগত থাকিলে, সরকার কি উক্ত প্রস্তাব বাস্তবে রূপ দেওয়ার কথা চিন্তা করিয়াছেন ; এবং

(গ) যদি করিয়া থাকেন, তাহা হইলে এ পর্যন্ত ঐ সম্পর্কে কি সিদ্ধান্ত নিয়াছেন ?

**The Minister for Home (General Administration)** :

(ক) ২৪-পরগণা জেলাকে ২টি পৃথক জেলায় বিভক্ত করিবার সিদ্ধান্ত সরকার ১৯৫৯ খৃষ্টাব্দে গ্রহণ করেন। তদনুসারে বারাসতে উত্তর ২৪-পরগণা জেলার সদর এবং আলিপুরে দক্ষিণ ২৪-পরগণা জেলার সদর স্থাপন করিবার কথা ঠিক হইয়াছিল।

(খ) এবং (গ) পর্য্যায় ক্রমে (১) ৮টি নূতন থানা স্থাপন, (২) ২টি নূতন মহকুমা এবং (৩) শেষ পর্য্যায়ে বারাসতকে সদর করিয়া নূতন উত্তর ২৪-পরগণা জেলা গঠনের পরিকল্পনা করা হয়। পরিকল্পনার ১ম পর্য্যায়ে ১৯৬২ সালে নূতন ৮টি থানা স্থাপন করা হয়। কিন্তু ঐ বছরে জাতীয় আপৎকালীন অবস্থা ঘোষণা করায় উক্ত পরিকল্পনা রূপায়ণের ২য় ও ৩য় পর্য্যায়ের কাজ স্থগিত রাখা হয়। অর্থনৈতিক কারণে পরবর্ত্তীকালে এই পরিকল্পনা রূপায়ণের কাজ আরম্ভ করা সম্ভব হয় নাই। এই পরিকল্পনা কার্য্যকরী করার জন্য অর্থের সংস্থান হইলেই সরকার এই পরিকল্পনা রূপায়িত করিবেন।

## Cottage Industries in rural areas

*429. (Admitted question No. *1261.) **Shri SARAL DEB** : Will the Minister-in-charge of the Cottage and Small-Scale Industries Department be pleased to state—

(a) whether the Government has any proposal to set up Cottage Industries in the villages to provide employment for the unemployed agricultural youth ; and

(b) if so, what steps, if any, Government have so far taken in this regard ?

**The Minister for Cottage and Small-Scale Industries** :

(a) Yes.

(b) 21 Agro-Industries schemes, as prepared by Ministry of Industrial Development and Company Affairs, Government of India, have been sent to the Industrial Officers for wide circulation amongst the interested entrepreneurs,

## Unstarred Questions

(to which written answers were leaid on the table)

### উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে নিযুক্ত অ্যাডমিনিষ্ট্রেটর সংখ্যা

333. (Admitted question No. 232.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালের ডিসেম্বর পর্যন্ত কতগুলি উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে অ্যাডমিনিষ্ট্রেটর নিযুক্ত হইয়াছে ; এবং

(খ) কতগুলি উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের অ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগের উপর হাইকোর্টের ইনজাংশেন জারী হইয়াছে ?

**The Minister for Education** :

(ক) ৩১৭টি মাধ্যমিক বিদ্যালয়ে, তন্মধ্যে ২৩৮টি বিদ্যালয়ে নিযুক্ত হইয়াছে ২৪শে ফেব্রুয়ারী ৬৯ সালের পর।

(খ) ৬৬টি মাধ্যমিক বিদ্যালয়ে।

### মুর্শিদাবাদ জেলায় কৃষি পরিবারের খাজনা মকুব

334.(Admitted question No. 337.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নয় বিঘা পর্যন্ত জমির মালিকের খাজনা রেহাই হওয়ায় মুর্শিদাবাদ জেলায় কোন্ সার্কেলে কত কৃষি পরিবারের খাজনা ১৯৬৯ সালে মাফ হইয়াছে, মোট কত পরিবারের খাজনা মাফযোগ্য এবং সংশ্লিষ্ট খাজনার মোট পরিমাণ কত ; এবং

(খ) ইতিপূর্বে কোন্ সার্কেলে কত রাজস্ব আদায়যোগ্য ছিল এবং তার জন্য কতজন তহশীলদার ও মোহরার বা পিওন নিযুক্ত আছেন ?

**The Minister for Land and Land Revenue :**

(ক) প্রত্যেক রায়তের পরিবারভিত্তিক জমির পরিমাণ বিবেচনা করিয়া যোগ্যস্থলে খাজনা রেহাই দেওয়া হইবে। স্বভাবতঃই খাজনার পুনর্নির্ধারণ সময়সাপেক্ষ। সুতরাং প্রশ্নের উত্তর এখনই দেওয়া সম্ভব নহে।

(খ) মুর্শিদাবাদ জেলার প্রত্যেক সার্কেলে আদায়যোগ্য রাজস্ব এবং তহশীলদার মোহরার ও পিওন এই তিন শ্রেণীর কর্মচারীর সংখ্যা 'ক' পরিশিষ্টে নিম্নে দেওয়া হইল।

*Statement referred to in reply to Clause (Kha) of unstarred question No. 334.*

### পরিশিষ্ট ক

| সার্কেলের নাম | | আদায়যোগ্য রাজস্ব। | তহশীল-দারের সংখ্যা | মোহরারের সংখ্যা। | পিওন-এর সংখ্যা। |
|---|---|---|---|---|---|
| ১। বহরমপুর সদর | ... | ৮,৫১,৫২০·৬১ | ৪১ | ৪১ | ৪১ |
| ২। বেলডাঙ্গা | ... | ১০,৩১,২৯১·৩৩ | ৪৪ | ৪৪ | ৪৪ |
| ৩। ডোমকল | ... | ৮,৯২,৪৭১·৮৬ | ৩০ | ৩০ | ৩০ |
| ৪। মুর্শিদাবাদ | ... | ৭,৯৩,৫১৭·০৩ | ৪৬ | ৪৬ | ৪৬ |
| ৫। ভগবানগোলা | ... | ৮,২৯,৪৮১·২৯ | ৪১ | ৪১ | ৪১ |
| ৬। নবগ্রাম | ... | ৬,৫০,২৪৮·১২ | ২৮ | ২৮ | ২৮ |
| ৭। কান্দী | ... | ৪,৬০,১৩৪·৬৫ | ২২ | ২২ | ২২ |
| ৮। খড়গ্রাম | ... | ৬,০০,৪১১·৪৭ | ৩২ | ৩২ | ৩২ |
| ৯। বড়ঞা | ... | ৬,১৫,২২৮·৮৬ | ২৫ | ২৫ | ২৫ |
| ১০। ভরতপুর | ... | ৭,১৯,৫৪০·৮১ | ৩৩ | ৩৩ | ৩৩ |
| ১১। রঘুনাথগঞ্জ | ... | ৪,৫৭,২৬০·৯৪ | ২০ | ২০ | ২০ |
| ১২। সাগরদিঘী | ... | ৫,২৫,৯৮১·৯৬ | ২৭ | ২৭ | ২৭ |
| ১৩। ধুলিয়ান | ... | ৪,৯৮,১৩৬·২৩ | ২৮ | ২৮ | ২৮ |
| | মোট | ৮৯,২৫,২২৫·১৬ | ৪১৭ | ৪১৭ | ৪১৭ |

### হিজোল এলাকায় স্লুইস গেট

335. (Admitted question No. 346.)

**শ্রীসনৎকুমার রাহা:** সেচবিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলায় হিজোল এলাকায় শস্য রক্ষার জন্য দুইটি স্লুইস গেট করার পরিকল্পনা সরকার লইয়াছেন কিনা?

**The Minister for Irrigation and Waterways :**

না। তবে প্রয়োজনীয় প্রকল্প প্রস্তুত করিবার জন্য জরীপ ও অনুসন্ধানের কাজ সমাপ্ত হইয়াছে।

### গঙ্গার ভাঙন হইতে ঔরঙ্গাবাদকে রক্ষা করার প্রকল্প

336. (Admitted question No. 395.)

**শ্রীসনৎকুমার রাহা:** সেচও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গঙ্গার ভাঙন থেকে ঔরঙ্গাবাদকে রক্ষা করার বিষয়ে কোন প্রকল্প (স্থায়ী বা অস্থায়ী) গ্রহণ করা হইয়াছে কিনা; এবং

(খ) হইলে, তাহা কি এবং কতদিনের মধ্যে উক্ত প্রকল্প কার্যকর করা হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) হ্যাঁ। একটি পরীক্ষামূলক প্রকল্প গ্রহণ করা হইয়াছে।

(খ) ঘন বসতিপূর্ণ এলাকায় নদীর তীরে ২,৮০০ ফুট দৈর্ঘ্য বরাবর পাথর ফেলিয়া সংরক্ষণের ব্যবস্থা করা হইতেছে। আগামী মার্চ মাসের মধ্যে প্রকল্পটি কার্যকর করা যাইবে আশা করা যায়।

**Absence of suitable facilities for rural credit**

337. (Admitted question No. 462.) **Dr. NALINAKSHA SANYAL :** Will the Minister-in-charge of the Agriculture Department be pleased to state—

(a) if the Government is aware—

(i) that the absence of suitable facilities for rural credit has been a potent factor inhibiting due development of agricultural production in West Bengal, among other factors ; and

(ii) that the Central Government has been contemplating substantial extension of rural credit facilities after nationalisation of 14 large commercial banks in the country ; and

(b) whether the West Bengal State Government has drawn up any plan for taking due advantage of the impending policy of the commercial bank to promote rural credit ?

**The Minister for Agriculture and Community Development :** (a) (i) Yes. But the situation has since greatly improved with the introduction of institutional credit facilities, viz., advances by the State Bank of India, the nationalised banks and the Central Co-operative Land Mortgage Bank to cultivators for agricultural development. Loans are also being given to farmers from the State funds for agricultural purposes as far as possible and practicable.

(ii) Yes.

(b) For sinking of shallow tubewells and purchase of pumping sets, agricultural equipment and other agricultural inputs the State Bank of India, other nationalised banks and the Central Co-operative Land Mortgage Bank are giving loans to cultivators for development of agriculture. A Committee has also been recently constituted by Government with the representatives of Government and the banks for extending better credit facilities to farmers for agricultural development in the State.

**ক্ষুদ্র সেচ পরিকল্পনা বাবদ ব্যয়ের পরিমাণ**

338. (Admitted question No. 532) :

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ক্ষুদ্র সেচ পরিকল্পনা বাবদ জেলাগুলিতে, চলতি আর্থিক বৎসরে মোট কত টাকা বরাদ্দ করা হইয়াছে ; এবং

(খ) ১৫ই জানুয়ারী পর্যন্ত কত টাকা খরচ হইয়াছিল।

**The Minister for Irrigation and Waterways :**

(ক) সেচ ও জলপথ দপ্তর কর্তৃক পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ক্ষুদ্র সেচ ও জলনিকাশী প্রকল্পগুলি বাবদ চলতি আর্থিক বৎসরে প্রাথমিক বাজেটে মোট ৩৫,৩৫,০০০ টাকা বরাদ্দ করা হইয়াছিল। পরে জুলাই মাসে ইহা বাড়াইয়া ৬০,৩৫,০০০ টাকা করা হইয়াছিল। (ইহার মধ্যে ৫০,২০,০০০ টাকা ক্ষুদ্র সেচ প্রকল্প বাবদ এবং বাকী ১০,১৫,০০০ টাকা ক্ষুদ্র জলনিকাশী প্রকল্প বাবদ ধরা হইয়াছিল)।

(খ) বরাদ্দ অর্থের প্রায় ১০ পারসেন্ট (দশ ভাগ) খরচ হইয়াছিল।

## ইদিলপুর মহকুমায় জমি বিলির জন্য কমিটি গঠন

**339.** (Admitted question No. 609.)

**শ্রীদেবব্রত দত্ত ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার ইদিলপুর সেচ বিভাগীয় মহকুমায় জমি বিলির ব্যাপারে কোন কমিটি গঠন করা হইয়াছে কিনা এবং হইলে কবে হইয়াছে ;

(খ) কমিটির সভ্যদের সংখ্যা কত এবং তাহাদের নাম কি ;

(গ) কি কি বিষয়ের উপর ভিত্তি করিয়া এই কমিটি গঠিত হইয়াছে ; এবং

(ঘ) এই কমিটি পুনর্গঠন করার কথা সরকার বিবেচনা করছেন কি ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) হ্যাঁ। ১৯৬৯ সালের মে মাসে ইদিলপুর সেচ বিভাগীয় মহকুমায় দুইটি কমিটি গঠন করা হইয়াছে একটি ইদিলপুর (সদর ঘাট) সেকশনের এবং অপরটি গুহগ্রাম সেকশনের জন্য।

(খ) প্রতিটি কমিটিরই সভ্য সংখ্যা পাঁচজন। উক্ত কমিটিদ্বয়ের সভ্যদের নামের তালিকা নিম্নে প্রদত্ত হইল :—

১। ইদিলপুর সদরঘাট সেকশন ঃ

(১) শ্রীঅশ্বিনী রায়, এম এল এ।

(২) শ্রীদেবব্রত দত্ত, এম এল এ।

(৩) শ্রীশক্তি চ্যাটার্জী।

(৪) শ্রীসুশীলকুমার ঘোষ।

(৫) শ্রীঅশোককুমার ঘোষ।

২। গুহগ্রাম সেকশন ঃ

(১) শ্রীহারুগোপাল অধিকারী।

(২) শ্রীনন্দকুমার কোনার।

(৩) শ্রীবিভূতি বিশ্বাস।

(৪) শ্রীপীযূষকান্তি ঘোষ।

(৫) শ্রীকালীপদ মণ্ডল।

(গ) স্থানীয় বিধান সভার সভ্য এবং প্রধান প্রধান রাজনৈতিক দলগুলির প্রতিটি হইতে একজন করিয়া প্রতিনিধি লইয়া এই কমিটি গঠিত হইয়াছে।

(ঘ) কমিটি পুনর্গঠন করার প্রশ্ন বর্তমানে সরকারের বিবেচনাধীন নাই।

### বিদ্যানগর বহুমুখী উচ্চ বিদ্যালয়

**340.** (Admitted question No. 619.)

**শ্রীমোল্লা হুমায়ুন কবীর ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে গত ৬ই হইতে ৮ই জানুয়ারী, ১৯৬৯ পর্যন্ত পূর্ব্বস্থলী থানার বিদ্যানগর বহুমুখী উচ্চ বিদ্যালয়ের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ তদন্ত হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে, তদন্তের রিপোর্ট কি এবং এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**The Minister for Education :**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) তদন্তের পূর্ণ বিবরণ এখনও পাওয়া যায় নাই তবে এইটুকু জানা গিয়াছে যে ঐ বিদ্যালয়ের বিভিন্ন দিকে বেশ ত্রুটি বিচ্যুতি আছে। পূর্ণ বিবরণ পাওয়ার পর যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করা হইবে।

### রাধারঘাট ও নেয়ালিশপাড়া অঞ্চলে বৈদ্যুতিক ব্যবস্থার সম্প্রসারণ

**341.** (Admitted question No. 633.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—বহরমপুর ব্লকের রাধারঘাট ও নেয়ালিশপাড়া, গোয়ালজান অঞ্চলে বৈদ্যুতিক ব্যবস্থা সম্প্রসারিত করার পরিকল্পনা কবে নাগাদ কার্যকর করা হইবে বলিয়া আশা করা যায় ?

**The Minister for Commerce and Industries :**

এই পরিকল্পনা এ মাসের মধ্যে কার্যকর করা যাইবে বলিয়া আশা করা যায়।

### লিফ্‌ট ইরিগেশন ও গভীর নলকূপের কাজে হাইস্পিড ডিজেল তৈলের ব্যবহার

**342.** (Admitted question No. 654.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—সরকারী লিফট্ ইরিগেশন ও গভীর নলকূপের পরিচালনার কাজে হাইস্পিড ডিজেল তৈল (হাইস্পিড্ ডিজেল অয়েল) ব্যবহার হয় কিনা ?

**The Minister for Agriculture and Community Development ;**

প্রায় সমস্ত লিফট্ ইরিগেশন ষ্টেশনগুলিই হাইস্পিড্ ডিজেল তৈলেই চালু করা হয়। যে সমস্ত গভীর নলকূপ ষ্টেশনে বৈদ্যুতিক সংযোগের আশু সম্ভাবনা নাই, কেবল এইরূপ ষ্টেশনগুলিতেই হাইস্পিড্ ডিজেল তৈল ব্যবহার করা হইয়া থাকে।

### সেরপুর হইতে বহরমপুর রাস্তার খালের উপর সেতু নির্ম্মাণ

**343.** (Admitted question No. 675.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—খড়গ্রাম থানার সাদোল অঞ্চলে সেরপুর হইতে বহরমপুর পিচ রাস্তা পর্যন্ত যে রাস্তাটি নির্মিত

হইতেছে, তাহার অন্তর্গত খালগুলির উপর সেতু নির্মাণের ব্যবস্থা করা হইয়াছে কিনা ?

**The Minister of State for Public Works (Roads) :**

মাননীয় সদস্য বোধ হয় জীবন্তী সেরপুর রাস্তার কথা উল্লেখ করিতেছেন। উক্ত রাস্তার গাঁটলা ঘাটে দ্বারকা নদী ব্যতীত অন্যান্য খালগুলির উপর কালভার্ট ও সেতু নির্মাণের ব্যবস্থা করা হইয়াছে।

## গম ও আখ চাষযোগ্য জমির পরিমাণ

**344.** (Admitted question No. 694 )

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী বর্তমান মরশুমে কি পরিমাণ জমিতে গম ও আখের চাষ হইয়াছে ; এবং

(খ) গত মরশুমে কত জমিতে গম চাষ হইয়াছিল ?

**The Minister for Agriculture and Community Development :**

(ক) ও (খ) এখনও নিরূপিত হয় নাই।

## ভূমিরাজস্ব খাতে মুর্শিদাবাদ জেলা হইতে আয়

**345.** (Admitted question No. 726.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ভূমিরাজস্ব খাতে মুর্শিদাবাদ জেলা হইতে ১৯৬৮-৬৯ সালে হাল ও বকেয়া আদায়ের পরিমাণ কত ছিল ?

**The Minister for Land and Land Revenue :**

ভূমিরাজস্ব আদায়ের হিসাব বাংলা বৎসর অনুসারে ( বৈশাখ থেকে চৈত্র ) রাখা হয়। ইংরাজী বৎসর অনুসারে নয়। বাংলা ১৩৭৫ সালে ( ইং ১৯৬৮-৬৯ ) ভূমিরাজস্ব খাতে মুর্শিদাবাদ জেলা হইতে বকেয়া ১০,০৩,২৭২ টাকা এবং হাল ১৯,১৬,৭৬০ টাকা আদায় করা হইয়াছিল।

## বর্ধমান জেলার আনখোনা অঞ্চলের খাস জমির পরিমাণ

**346.** (Admitted question No. 752.)

**শ্রীসৈয়দ আবদুল মনসুর হাবিবুল্লাঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার কেতুগ্রাম থানার অন্তর্গত আনখোনা অঞ্চলের কোন্ গ্রামের খাস জমির পরিমাণ কত ;

(খ) উক্ত জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বণ্টন করা হইয়াছে কিনা ;

(গ) (খ) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, উক্ত কৃষকদের নাম ও ঠিকানা কি ;

(ঘ) উক্ত কৃষকদের মধ্যে কোন পাক ( পাকিস্তানী ) নাগরিক থাকিলে, তাহাদের সংখ্যা কত ;

(ঙ) (১) ইহা কি সত্য যে, উক্ত অঞ্চলে চাকটা গ্রামের পাকিস্তানী নাগরিকবৃন্দ জমি বিক্রয়, দান, সেবা প্রভৃতি করিয়া পাকিস্তানে চলিয়া গিয়াছে ; এবং

(২) সত্য হইলে, সরকার ঐ সমস্ত জমি উদ্ধারের জন্ম কি কি ব্যবস্থা করিয়াছেন ?

**The Minister for Land and Land Revenue :**

(ক) আনখোনা অঞ্চলের চাকটা মৌজায় খাস জমির পরিমাণ ৩·০৩ একর এবং মুকটিয়া মৌজায় খাস জমির পরিমাণ ৬·৮২ একর।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

(ঘ) প্রশ্ন উঠে না।

(ঙ) (১) এ সম্বন্ধে অভিযোগ পাওয়া গিয়াছে।

(২) এ সম্বন্ধে তদন্ত করা হইতেছে।

**Loss of properties of Bijoy Chand Hospital, Burdwan Raj College, etc.**

347. (Admitted question No. 877.) **Shri ASWINI ROY :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) if it is a fact that due to high voltage on the transmission line on the 21st August, 1969, in the area of Frazer Road and Narikel Bagan in the Municipal Ward No. 12, there was heavy loss of properties of Bijoy Chand Hospital, Burdwan Raj College and other consumers in Burdwan town ; and

(b) if so—

(i) the total amount of such loss to each of the above mentioned consumers and organisations, and

(ii) the total amount of compensation paid to the parties concerned ?

**The Minister for Commerce and Industries :** (a) It is a fact that due to sudden snapping of the neutral conductor of the low and medium valtage line in the Raj College and B. C. Hospital area, the voltage in the consumers premises situated beyond the point of snapping rose to about 280 volts against declared voltage of 230±5 per cent. on 21st August, 1969.

(b) Burdwan Raj College and a few consumers in a joint petition intimated about the burning out of a few fluorescent tubes in their premises. No amounts of monetary losses were mentioned in their letters.

(ii) As the snapping of neutral conductors was beyond the control of the Supply Authority, the question of payment of any compensation does not arise.

**সুন্দরবন অঞ্চলের উদ্বৃত্ত খানা এলাকা**

348. (Admitted question No. 889.)

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুন্দরবনের কোন্ কোন্ থানাকে উদ্বৃত্ত এলাকারূপে ঘোষণা করা হইয়াছে ; এবং

(খ) এইসব উদ্বৃত্ত এলাকা থেকে সংগৃহীত চালের কত ভাগ ঐ এলাকার আংশিক রেশন মাধ্যমে বিলি করা হবে ?

**The Minister of Food and Supplies :**

(ক) চব্বিশ পরগণা জেলার যে অংশ সুন্দরবন বলিয়া অভিহিত তাহার দক্ষিণাংশ সমগ্রভাবে উদ্বৃত্ত বলিয়া রাজ্যসরকারের সংগ্রহনীতির সার্থক রূপায়ণের জন্য ঐ অংশটিকে কর্ডন করা হইয়াছে। যে যে থানা বা থানার অংশবিশেষ এই কর্ডনিংভুক্ত এলাকার মধ্যে পড়িয়াছে তাহাদের নাম হইল কুলতলি, বাসন্তী, ক্যানিং (দক্ষিণাংশ), জয়নগর (দক্ষিণাংশ), সাগর, নামখানা, পাথরপ্রতিমা, মথুরাপুর, কুলপী, কাকদ্বীপ, ডায়মণ্ডহারবার (দক্ষিণাংশ), মন্দিরবাজার (দক্ষিণাংশ), হিঙ্গলগঞ্জ, সন্দেশখালি, গোসাবা. মীনাখাঁ (দক্ষিণাংশ) ও হাসনাবাদ (দক্ষিণাংশ)।

(খ) উক্ত উদ্বৃত্ত এলাকা হইতে সংগৃহীত ধান-চালের কিয়দংশ ঐ এলাকাতেই আংশিক রেশন ব্যবস্থা চালু রাখার জন্য ব্যয়িত হইবে এবং বাকি অংশ চব্বিশ পরগণা জেলার অন্য ঘাটতি অঞ্চলে বিলি করা হইবে। চব্বিশ পরগণা ঘাটতি জেলা বলিয়া এই জেলায় সংগৃহীত সমস্ত ধান-চাল এই জেলাতেই বিলি করার জন্য মজুত থাকিবে।

## বহরমপুর টুরিস্ট লজ

**349.** (Admitted question No. 916')

**শ্রীসনৎ কুমার রাহা :** স্বরাষ্ট্র (পর্যটন) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর ট্যুরিস্ট লজ উদ্বোধনের দিন হইতে অদ্যাবধি কত ট্যুরিস্ট এই লজে আসিয়াছেন ;

(খ) ১৯৬৯ ডিসেম্বর পর্যন্ত এই লজের আয় ও ব্যয় কিরূপ ; এবং

(গ) ট্যুরিস্টদের ব্যবহারের জন্য এই লজে টেলিফোন সংস্থাপন করা হইবে কিনা ?

**The Minister for Home (Tourism) :**

(ক) ১,৩১৯ জন।

(খ) আয়—১৮,৬১৩ টাকা।
ব্যয়—১০,৬৩০ টাকা।

(গ) হ্যাঁ, করা হইবে।

## বন্যাপীড়িত ব্যক্তিদের কৃষিঋণ মকুবের পরিকল্পনা

**350.** (Admitted question No. 934.)

**শ্রীমতী আভা মাইতি :** ত্রাণ ও সমাজকল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ১৯৬৭ ও ১৯৬৮ সালের বন্যাপীড়িত ব্যক্তিদের যে কৃষিঋন দেওয়া হইয়াছিল, তাহা মকুবের কোন সরকারী পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর 'না' হইলে, বর্তমান বৎসরে উক্ত ঋণ আদায় বন্ধ রাখিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**The Minister for Relief and Social Welfare (Relief)** :

(ক) ও (খ) সাধারণভাবে কৃষিঋণ মকুব বা ঋণ আদায় বন্ধ করিবার কোন পরিকল্পনা সরকারের নাই। বিশেষ বিশেষ ক্ষেত্র বিচেনায় সরকারী আদেশ জারী করা হইয়া থাকে।

## চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনায় বিভিন্ন জেলায় নূতন রাস্তা

**351.** (Admitted question No. 956.)

**শ্রীঅজিতকুমার বিশ্বাস :** পূর্ত ( সড়ক ) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—সরকার পশ্চিমবাংলার কোন্ জেলায় ৪র্থ পঞ্চবার্ষিক পরিকল্পনায় কতগুলি নূতন রাস্তা নির্মাণের কর্মসূচী গ্রহণ করিয়াছেন ?

**The Minister of State for Public Works (Roads) :**

এখনও পর্যন্ত কোন কর্মসূচী গ্রহণ করা হয় নাই, তবে একটি কর্মসূচীর খসড়া রচনা করা হয়েছে এবং বিবেচনাধীন আছে। সেটি দেওয়া হল :—

| জেলার নাম | রাস্তার সংখ্যা |
|---|---|
| দার্জিলিং ... ... ... | ৫ |
| জলপাইগুড়ি ... ... ... | ৫ |
| কুচবিহার ... ... ... | ৭ |
| পশ্চিমদিনাজপুর ... ... ... | ৭ |
| মালদহ ... ... ... | ৭ |
| মুর্শিদাবাদ ... ... ... | ২২ |
| নদীয়া ... ... ... | ১৫ |
| ২৪-পরগণা ... ... ... | ৩৪ |
| বীরভূম ... ... ... | ২৩ |
| বর্ধমান ... ... ... | ২৩ |
| বাঁকুড়া ... ... ... | ৭ |
| হুগলী ... ... ... | ১৯ |
| হাওড়া ... ... ... | ২৩ |
| মেদিনীপুর ... ... ... | ৩০ |
| পুরুলিয়া ... ... ... | ১৪ |

## মুণ্ডেশ্বরী নদীতে সেতু নির্মাণ

**352.** (Admitted question No. 999.)

**শ্রীমদন সাহা :** পূর্ত ( সড়ক ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলার আরামবাগ মহকুমার অন্তর্গত মুণ্ডেশ্বরী নদীতে সেতু নির্মাণের কাজ কোন্ বৎসর হইতে সুরু হইয়াছে ; এবং

(খ) সেতুটি নির্মাণের কাজ কোন্ বৎসরে সমাপ্ত হইবে ?

**The Minister of State for Public Works (Roads) :**

(ক) ১৯৬৬ সালে ;

(খ) আশা করা যায় ১৯৭১ সালে।

## রায়না ও খণ্ডঘোষ থানার কাঁচা রাস্তাকে পাকা করার জন্য সরকারী মঞ্জুরী

353. (Admitted question No. 1056.)

**শ্রীগোকুলানন্দ রায়ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯-৭০ সালে বর্ধমান জেলার রায়না ও খণ্ডঘোষ থানার কোনও কাঁচা রাস্তা পাকা করিবার সরকারী মঞ্জুরী পাইয়াছে কি ; এবং

(খ) মঞ্জুরী পাইয়া থাকিলে, কোন্ কোন্ রাস্তা ?

**The Minister of State for Public Works (Roads) :**

(ক) না, ১৯৬৯-৭০ সালে এপর্যন্ত ঐ থানাগুলির কোন নূতন রাস্তার প্রস্তাব মঞ্জুর হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

## বোলপুর পৌর পরিচালিত বিদ্যালয়গুলির গৃহনির্মাণকল্পে অর্থ বরাদ্দ

354. (Admitted question No. 1059.)

**শ্রীগোকুলানন্দ রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, কয়েক বৎসর পূর্বে বোলপুর পৌরসভাকে পৌর পরিচালিত বিদ্যালয়গুলির গৃহনির্মাণের জন্য কিছু টাকা সরকার দিয়াছিলেন ;

(খ) সত্য হইলে, ঐ টাকার পরিমাণ কত ;

(গ) ঐ বিদ্যালয়গুলির গৃহনির্মাণের কাজ সম্পূর্ণ হইয়াছে কি না বা তাহার কোন রিপোর্ট সরকার পাইয়াছেন কি ; এবং

(ঘ) যদি না পাইয়া থাকেন, তবে তাহার কারণ কি এবং এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন ?

**The Minister for Education :**

(ক) হ্যাঁ, বিদ্যালয়গৃহ ও শিক্ষক আবাস নির্মাণের জন্য সরকার বোলপুর পৌরসভাকে টাকা দিয়াছিলেন।

(খ) এক লক্ষ একান্ন হাজার দুইশত টাকা।

(গ) ৭টি বিদ্যালয় গৃহ ও সাতটি শিক্ষক আবাস নির্মাণের জন্য উক্ত টাকা বোলপুর পৌর সভাকে দেওয়া হইয়াছিল। তন্মধ্যে ৫টি বিদ্যালয় গৃহ সম্পূর্ণ হইয়াছে, একটির নির্মাণ কার্য কিছুটা হইয়াছে ও একটির নির্মাণ কার্য আদৌ আরম্ভ করা হয় নাই। ৭টি শিক্ষক আবাসের

মধ্যে কেবলমাত্র ৩টির নির্মাণ কার্য সম্পূর্ণ হইয়াছে এবং একটির নির্মাণ কার্য কিছুটা হইয়াছে। বাকী তিনটির নির্মাণ কার্য আরম্ভ হয় নাই।

সরকার এ বিষয়ে তদন্ত করিয়াছেন। পৌরসভা কোন রিপোর্ট দেন নাই।

(ঘ) যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য সরকারী তদন্তের রিপোর্ট বীরভূমের জেলা ম্যাজিষ্ট্রেটকে দেওয়া হইয়াছে। পৌরসভার বর্তমান প্রশাসকের সহিতও এই বিষয়ে আলোচনা করা হইয়াছে।

## হুগলী রাইট এমব্যাঙ্কমেণ্টের নিকট চর

355. (Admitted question No. 1126.)

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষঃ** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার শ্যামপুর থানায় গজাআলিপুর গ্রাম সংলগ্ন হুগলী রাইট এমব্যাঙ্কমেণ্ট এর নিকট যে নূতন চরের সৃষ্টি হইয়াছে তাহার পরিমাণ কত, এবং

(খ) এই নূতন চর ব্যবহার করিবার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**The Minister for Land and Land Revenue**:

(ক) আনুমানিক ৩৭৫·০০ একর।

(খ) এই চর ভূমিহীন কৃষকদের মধ্যে বন্টন করা ভিন্ন সরকারের বর্তমানে অন্য কোন পরিকল্পনা নাই।

## ঘাটাল-চন্দ্রকোনা রোডের উপর অবস্থিত বাঁকার সেতু

356. (Admitted question No. 1170.)

**শ্রীষোড়শী চৌধুরীঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার চন্দ্রকোনা ঘাটাল-চন্দ্রকোনা রোডের উপর অবস্থিত বাঁকার সেতুটির বিকল্প হিসাবে পাশেই যে নূতন সেতুটি নির্মাণের পরিকল্পনা হইয়াছে তাহা নির্মাণের জন্য এপর্যন্ত কত টাকা খরচ হইয়াছে; এবং

(খ) এই নির্মাণ কার্য কতদিনে শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister of State for Public Works (Roads)**:

(ক) ২,১৪,৯৫১·০০ টাকা।

(খ) এক বৎসরের মধ্যে।

## জেলাওয়ারী হাসকিং মেসিনের সংখ্যা

357. (Admitted question No. 1139.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বর্তমানে কোন্ জেলায় কয়টি হাসকিং মেসিন আছে; এবং

(খ) তন্মধ্যে কোন্ জেলায় কয়টি মেসিন চালু আছে?

**The Minister for Food and Supplies :**

(ক) ও (খ)—

| জেলা | ৩১-১২-৬৯ তারিখে লাইসেন্স-প্রাপ্ত হাস্‌কিং মেসিনের সংখ্যা। | ৩১-১২-৬৯ তারিখে লাইসেন্স-প্রাপ্ত চালু হাস্‌কিং মেসিনের সংখ্যা। |
|---|---|---|
| মেদিনীপুর ... ... ... | ১,৭৯৭ | ১,৭৮৮ |
| বাঁকুড়া ... ... ... | ১৮৫ | ২৭৫ |
| জলপাইগুড়ি ... ... ... | ৭১ | ৭১ |
| পশ্চিম দিনাজপুর .. ... ... | ১৩৪ | ১০৮ |
| বীরভূম ... ... ... | ৩৪৪ | ৩২০ |
| ২৪-পরগণা ... ... ... | ৮৬৬ | ৬৭৯ |
| বর্ধমান ... ... ... | ৬৪২ | ৫৪৬ |
| নদিয়া ... ... ... | ২৬১ | ২৩৬ |
| কুচবিহার ... ... ... | ১১৪ | ১০১ |
| মুর্শিদাবাদ ... ... ... | ২৪৭ | ১৮৪ |
| মালদহ ... ... ... ... | ৫০ | ৪০ |
| হাওড়া ... ... ... ... | ৫৭২ | ৫৭২ |
| দার্জিলিং ... — — — | ১৮ | ১৫ |
| পুরুলিয়া — — — — | ৪৪ | ৩৬ |
| হুগলী — — — — | ৬৯৪ | ৬০৯ |
| | ৬,১৩৬ | ৫,৫৮১ |

## লাইসেন্সপ্রাপ্ত দেশী ও বিলাতী মদের দোকান

**358.** (Admitted question No. 1264 )

**শ্রীঅশ্বিনী রায়ঃ** আবগারী বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা মহানগরীতে ( বৃহত্তর কলিকাতার এলাকা সমেত ) লাইসেন্সপ্রাপ্ত দেশী ও বিলাতী মদের দোকানের কোনও তথ্য আছে কি ;

(খ) থাকিলে, (১) ১৯৬৭ ও ১৯৬৮ সালের জানুয়ারী মাসে প্রতি পৌর এলাকায় উক্ত ধরনের দোকানের সংখ্যা এবং (২) ১৯৬৯ ও ১৯৭০ সালের প্রতি সালে—মোট দোকানের সংখ্যা ?

**The Minister for Excise :**

(ক) আছে, পৌর এলাকাওয়ারী তথ্য রাখা হয় না।

(খ) (১) ও (২)—কলিকাতা আবগারী জেলার (হাওড়া ও বালী পৌর এলাকা ইহার অন্তর্ভূক্ত) মোট দোকানের সংখ্যা নিম্নে দেওয়া হইল :—

| | | ১৯৬৬-৬৭ | ১৯৬৭-৬৮ | ১৯৬৮-৬৯ | ১৯৬৯-৭০ (অদ্যাবধি) |
|---|---|---|---|---|---|
| দেশী | — | ৫৩ | ৫৩ | ৫৩ | ৫৩ |
| বিলাতী | — | ১৯১ | ১৮৩ | ১৯৯ | ১৯৯ |

বিঃ দ্রঃ—লাইসেন্সের তালিকা ১লা এপ্রিল হইতে ৩১শে মার্চ মহকুমা ও পুলিশ থানাভিত্তিক প্রস্তুত করা হয়। পৌর এলাকা অনুযায়ী বা কোন নির্দিষ্ট মাস অথবা ক্যালেণ্ডার মাস হিসাবেও এই তথ্য রাখা হয় না।

## বসোয়া গ্রামে আউটডোর দাতব্য চিকিৎসালয়

359. (Admitted question No. 1269.)

ডাঃ রাধানাথ চট্টরাজ: স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে বীরভূম জেলার রামপুরহাট থানার অধীন "বসোয়া" গ্রামে যে আউটডোর দাতব্য চিকিৎসালয়টি ১-৮-৬৯ হইতে বন্ধ করিয়া দেওয়া হইয়াছে এবং বন্ধ হওয়ার ফলে স্থানীয় দুঃস্থ জনসাধারণের যথেষ্ট অসুবিধা হইতেছে; এবং

(খ) অবগত থাকিলে সরকার ঐ দাতব্য চিকিৎসালয়টি পুনরায় খোলার জন্য কি ব্যবস্থা করিতেছেন?

**The Minister for Health :**

(ক) উক্ত বহির্বিভাগীয় দাতব্য চিকিৎসালয়টি স্বাস্থ্য দপ্তরের অধীনে নহে সুতরাং ইহা বন্ধ হওয়া সম্বন্ধে কোন সংবাদ এই দপ্তর অবগত নহে।

(খ) প্রশ্ন উঠে না।

## সুন্দরবন এলাকার নদী বাঁধ

360. (Admitted question No. 1304.)

শ্রীগণেশচন্দ্র মণ্ডল: সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সমগ্র সুন্দরবন এলাকার নদী বাঁধের দৈর্ঘ্য কত;

(খ) সারা বৎসর ঐ বাঁধ রক্ষণাবেক্ষণের জন্য কত টাকা খরচ হয়; এবং

(গ) ঐ বাঁধ দৈনন্দিন রক্ষণাবেক্ষণের দায়িত্ব কাদের উপর ন্যস্ত আছে?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) কমবেশী ২,২০০ মাইল।

(খ) বর্তমান বৎসর ধরিয়া তিন বৎসরের গড়পড়তা খরচ প্রতি বৎসর প্রায় ১ কোটি ১৩ লক্ষ টাকার মত।

(গ) একজন অধ্যক্ষ বাস্তুকারের অধীন ৩ জন নির্বাহী বাস্তুকার ১৪ জন সহ বাস্তুকার ও ৬৮ জন অবর সহ বাস্তুকারের উপর বাঁধ রক্ষণাবেক্ষণের দায়িত্ব ন্যস্ত আছে। তাঁহারা কণ্ট্রাক্টরের ও বেলদারের মাধ্যমে উক্ত বাঁধ রক্ষণাবেক্ষণ করেন।

## মুর্শিদাবাদ জেলায় এগ্রিকালচারাল মার্কেটিং সোসাইটি

**361.** (Admitted question No 1326.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় যে কয়টি এগ্রিকালচারাল মার্কেটিং সোসাইটি আছে তাহাদের প্রতিটির শেয়ার ক্যাপিট্যাল কত ;

(খ) উক্ত সমিতিগুলির প্রতিটি গত তিন বৎসরে ঋণ বা সাহায্য বাবদ সরকারের নিকট হইতে কত টাকা লইয়াছে ;

(গ) উক্ত সমিতিগুলি ১৯৬৬-৬৭ হইতে ১৯৬৮-৬৯ পর্যন্ত কি ধরনের ব্যবসা করিয়াছে ; এবং

(ঘ) যাহারা ডি, পি, এজেন্ট হিসাবে কার্য করিয়াছে তাহারা ১৯৬৬-৬৭ সাল হইতে ১৯৬৮-৬৯ সাল পর্যন্ত কত টাকা কমিশন বাবদ পাইয়াছে ?

**The Minister for Co-operation :**

(ক) নিম্নের 'ক' তালিকায় প্রদত্ত হইল।

(খ) নিম্নের 'খ' তালিকায় দেখানো হইল।

(গ) এই সময়ের মধ্যে এই সমিতিগুলি কৃষিজ পণ্য, ভোগ্য পণ্য ও কৃষি কর্মের প্রয়োজনীয় দ্রব্যাদির ব্যবসায় করিয়াছে।

(ঘ) নিম্নের 'ঘ' তালিকায় দেখান হইল।

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 361.*

### তালিকা—ক

| | সোসাইটির নাম। | | শেয়ার ক্যাপিটাল। টাকা। |
|---|---|---|---|
| ১। | জিয়াগঞ্জ সেণ্ট্রাল সি, এস্, এস্, লিঃ | ... | ৪৪,৮২০ |
| ২। | নবগ্রাম থানা সি, এ, এস, এস্, লিঃ | ... | ১৫,১২০ |
| ৩। | কান্দি থানা সি, এম, এস, লিঃ | ... | ৩৭,৬৫০ |
| ৪। | খড়গ্রাম থানা সি, এ, এম, এস, লিঃ | ... | ৩২,৪৬০ |
| ৫। | বেরহামপুর থানা এ, সি, এম, এস, লিঃ | ... | ৪৪,৬৩০ |
| ৬। | ভরতপুর থানা সেণ্ট্রাল সি, এম, এস, লিঃ | ... | ৩৭,৪৬০ |
| ৭। | ভরতপুর ব্লক ১ এ, এস, সি, এস, লিঃ | ... | ৩২,৪৫০ |
| ৮। | বারওয়ান থানা সেণ্ট্রাল সি, এস, এস, লিঃ | ... | ৪৬,৭০৩ |
| ৯। | জলাঙ্গী থানা সি, এস, এস, লিঃ | ... | ৩২,৮৪৫ |
| ১০। | ডুমকল থানা সি, এস, এস, লিঃ | ... | ৩৮,৩৪০ |
| ১১। | নওদা থানা সি, এস, এস, লিঃ | ... | ৭০,০০০ |
| ১২। | বেলডাঙ্গা ব্লক ১ সি, এ, এস, এস, লিঃ | ... | ৩৭,৭২৫ |
| ১৩। | বেলডাঙ্গা ব্লক ২ সি, এস, এস, লিঃ | ... | ৪৩,৫৭০ |

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 361.*

## তালিকা—খ

| | | ১৯৬৬-৬৭ | | ১৯৬৭-৬৮ | | ১৯৬৮-৬৯ | |
|---|---|---|---|---|---|---|---|
| | | ঋণ টাকা। | সাহায্য টাকা। | ঋণ টাকা। | সাহায্য টাকা। | ঋণ টাকা। | সাহায্য টাকা। |
| ১। | সমিতি | ... | ৯১৭ | ... | ৯১৭ | ... | ১,০৩৫ |
| ২। | ঐ | ... | ... | ... | ... | ... | ... |
| ৩। | ঐ | ... | ৬০০ | ... | ... | ... | ... |
| ৪। | ঐ | ... | ... | ... | .... | ... | ... |
| ৫। | ঐ | ... | ২৫০ | ... | ... | ... | ... |
| ৬। | ঐ | ... | ... | ... | ... | ... | ... |
| ৭। | ঐ | ... | ৮৪০ | ... | ... | ... | ... |
| ৮। | ঐ | ... | ... | ... | ... | ... | ... |
| ৯। | ঐ | ... | ৪,৩৭৫ | ১৩,১২৫ | ১,১৬১ | ১৩,১২৫ | ৭,৮৪৩ |
| ১০। | ঐ | ... | ... | ... | ১৭৬ | ... | ৩,০৮৬ |
| ১১। | ঐ | ... | ৪৬০ | ... | ... | ... | ৩৫৫ |
| ১২। | ঐ | ... | ১,৬৩০ | ... | ... | ... | ... |
| ১৩। | ঐ | ... | ৪৩ | ... | ... | ... | ... |

*Statement referred to in reply to clause (Gha) of unstarred question No. 361.*

## তালিকা—ঘ

| | সমিতির নাম। | ১৯৬৬-৬৭ | ১৯৬৭-৬৮ টাকা | ১৯৬৮-৬৯ টাকা |
|---|---|---|---|---|
| ১। | বারওয়ান থানা সেণ্ট্রাল সি, এস, এস, লিঃ ... | জানা যায় নাই ... | ৫৮৫ | ৫৩০ |
| ২। | জিয়াগঞ্জ সেণ্ট্রাল সি, এ, এস, এস, লিঃ ... | ঐ ... | ১১৪ | ১৭ |
| ৩। | ভরতপুর থানা সি, এস, এস, লিঃ ... | ঐ ... | ১,৮৫৬ | ২,২২৫ |
| ৪। | খড়গ্রাম থানা সি, এস, এস, লিঃ ... | ঐ ... | ১,৪৫৬ | ... |
| ৫। | বেলডাঙ্গা থানা ব্লক ২ সি, এস, এস, লিঃ ... | ঐ ... | ১৯১ | ১৯ |
| ৬। | কান্দি থানা সি, এস, এস, লিঃ ... | ঐ ... | ৯১০ | ২৪২ |
| ৭। | নবগ্রাম থানা সি, এস, এস, লিঃ ... | ঐ ... | ১,৩৫৫ | ১৬৯ |
| ৮। | নওদা থানা সি, এ, এস, এস, লিঃ ... | ঐ ... | ৪৪২ | ৬৫ |
| ৯। | বেরহাম থানা এ, সি, এস, এস, লিঃ ... | ঐ ... | ৪৯৮ | ... |
| ১০। | ভরতপুর ব্লক ১ সি, এ, পি, এস, এস, লিঃ... | ঐ ... | ১,৮৯০ | ১,৩৪৪ |
| ১১। | জলঙ্গী থানা সি, এ, এস, এস, লিঃ ... | ঐ ... | ১৩ | ১ |
| | | | ৯,৩১০ | ৪,৬১৫ |

## গড়বেতা থানার হুমগড় এলাকায় নূতন ব্লক

**362.** (Admitted question No. 1435.)

**শ্রীসরোজ রায়ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গড়বেতা থানার হুমগড় এলাকায় কোন নূতন ব্লক স্থাপনের পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে কবে নাগাদ উক্ত ব্লক স্থাপন করা হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Agriculture and Community Development:**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

## লিচনা প্রাইমারী স্বাস্থ্যকেন্দ্র

363. (Admitted question No. 1455)

**শ্রীষোড়শী চৌধুরীঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন, মেদিনীপুর জেলার চন্দ্রকোণা থানার ৫নং মংকুল অঞ্চলে লিচনা প্রাইমারী স্বাস্থ্যকেন্দ্রে দীর্ঘ কয়েক মাস ডাক্তার না থাকায় জনসাধারণ অসুবিধার মধ্যে পড়েছেন;

(খ) অবগত থাকিলে, উক্ত স্বাস্থ্যকেন্দ্রে দীর্ঘকাল ডাক্তার না থাকার কারণ কি; এবং

(গ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে কবে নাগাদ ডাক্তার পাঠান হবে বলে আশা করা যায়?

**The Minister for Health:**

(ক) হ্যাঁ, তবে কেন্দ্রটি উপস্বাস্থ্যকেন্দ্র।

(খ) কারণ কিছুদিন পূর্বে জনস্বার্থের খাতিরে উক্ত স্বাস্থ্যকেন্দ্রের ডাক্তারকে অন্যত্র বদলী করা হইয়াছে।

(গ) শীঘ্রই ঐ কেন্দ্রে ডাক্তার পাঠানো হইতেছে।

## সি, এম, পি, ও

**364.** (Admitted question No. 656.)

**শ্রীসনৎ কুমার রাহাঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সি-এম-পি-ও'র কাজ কি; এবং

(খ) অদ্যাবধি কি কি কাজ হয়েছে, তার জন্য কত ব্যয় হয়েছে?

**The Minister for Development and Planning:**

(ক) বৃহত্তর কলিকাতা বা কলিকাতা "মেট্রোপলিটন ডিস্ট্রীক্টের" সর্বাঙ্গীণ উন্নতিসূচক দীর্ঘমেয়াদী পরিকল্পনা ও সেই পরিকল্পনার অন্তর্ভুক্ত অবিলম্বে কার্যকরী করিবার উপযুক্ত প্রকল্পসমূহ রচনার ভার সি-এম-পি-ও'র উপর ন্যস্ত। ইহা ছাড়া, উক্ত অঞ্চলে নানা উন্নয়ন প্রকল্পের রূপদানে রত বিভিন্ন সংস্থার মধ্যে যোগসূত্র স্থাপনও এই প্রতিষ্ঠানের দায়িত্ব। সি-এম-পি-ও সরকার ও বিভিন্ন কার্যনির্বাহক সংস্থার দ্বারা গ্রহণযোগ্য প্রকল্প রচনা করে, প্রয়োজনীয় অর্থ সংস্থানের ক্ষেত্র চিহ্নিত

করে এবং প্রকল্পগুলি অনুমোদিত সীমা পর্যন্ত যথাযথরূপে কার্যকরী করিবার জন্য প্রয়োজনীয় অর্থনৈতিক ও আইনগত বিধিব্যবস্থা গ্রহণের সুপারিশ করে।

(খ) ব্যাপক সমীক্ষা ও বিশ্লেষণান্তে সি-এম-পি-ও, বৃহত্তর কলিকাতার সর্বাঙ্গীণ উন্নতিকল্পে নিম্নবর্ণিত "মাস্টার প্ল্যান"গুলি প্রস্তুত করিয়াছে—

(১) "বেসিক ডেভলপমেন্ট প্ল্যান" ( ১৯৬৬-৮৬ সালের দর্শানুপাতে ),

(২) "মাস্টার প্ল্যান ফর ওয়াটার সাপ্লাই স্যুয়ারেজ এণ্ড ড্রেনেজ" ( ১৯৬৬-২০০১ সালের দর্শানুপাতে ),

(৩) "ট্রাফিক এণ্ড ট্রান্সপোর্টেশন প্ল্যান" ( ১৯৬৬-৮৬ সালের দর্শানুপাতে ),

(৪) "হাওড়া এরিয়া ডেভলপমেন্ট প্ল্যান" ( ১৯৬৬-৮৬ সালের দর্শানুপাতে )।

মাস্টারের প্ল্যানসমূহে প্রস্তাবিত নীতি ও কর্মসূচী অনুযায়ী সি-এম-পি-ও বৃহত্তর কলিকাতায় পানীয় জল সরবরাহ ও ময়লা নিষ্কাশন ব্যবস্থার জন্য অন্যান্য ৩১টি প্রকল্প এবং সহরের রাস্তাঘাট ও যানবাহন চলাচলের উন্নতিকল্পে কলিকাতা-হওড়া সংযোগকারী দ্বিতীয় গঙ্গাসেতু প্রকল্প ও সহরতলীর রেলপথ প্রসারণ বিষয়ক কার্যাদি ব্যতীত অন্যান্য ৩৯টি নির্দিষ্ট প্রকল্প প্রস্তুত করিয়াছে। বস্তি উন্নয়নের জন্য একটি ব্যাপক পরিকল্পনা ও ন্যূনতম ব্যয়ে স্বল্পবিত্ত লোকদের বাসগৃহ নির্মাণের জন্য কয়েকটি প্রকল্পও রচিত হইয়াছে। ইহা ছাড়া বাসস্থান সমস্যার সমাধানকল্পে কলিকাতা ও হাওড়ায় বাসপোযোগী কয়েকটি নির্দিষ্ট এলাকার উন্নয়ন প্রকল্প ও উপনগরী গঠন বিষয়ক পরিকল্পনাদিও সি-এম-পি-ও প্রস্তুত করিয়াছে। বৃহত্তর কলিকাতায় জল সরবরাহ ও নিষ্কাশন ব্যবস্থা, যানবাহন চলাচল, রাস্তা সম্প্রসারণ ও নির্মাণ এবং বাসগৃহ ও বস্তি সমস্যার সমাধানকল্পে ইতিমধ্যেই সম্পাদিত উন্নয়ন কার্যে মোট ২ কোটি ৮২ লক্ষ টাকা ব্যয় করা হইয়াছে এবং ৬৪ কোটি টাকা মূল্যের প্রকল্প অনুযায়ী যে সকল উন্নয়ন কার্য চলিতেছে তাহাতে বর্তমান আর্থিক বৎসরের মধ্যে মোট ১৮½ কোটি টাকা কম হইবে। ইহা ছাড়া প্রস্তাবিত নূতন প্রকল্পসমূহের আনুমানিক মূল্য মোট ৮০ কোটি টাকা ; তন্মধ্যে বর্তমান আর্থিক বৎসরে ১২ লক্ষ টাকা ব্যয় হইবে আশা করা যাইতেছে। বিভিন্ন সংস্থার মাধ্যমে সম্পাদিত প্রকল্প এবং বর্তমানে সম্পন্নাধীন ও নূতন প্রকল্পসমূহের তিনটি বিস্তৃত তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

উন্নয়ন প্রকল্প রচনার উদ্দেশ্যে ১৯৬১ সাল হইতে বিগত আর্থিক বৎসর (১৯৬৮-৬৯) পর্যন্ত সি-এম-পি-ও সংস্থার সাংগঠনিক ব্যয় ( অর্গানাইজেসনাল এক্সপেনসেস্ ) মোট ১,৯৭,০০,৯৮২ টাকা ব্যয়ের হিসাব বৎসরানুক্রমে নিম্নে দেখান হইল :

| | | | | টাকা |
|---|---|---|---|---|
| ১৯৬১-৬২ | ... | ... | ... | ৪,৫২,৫৬৬ |
| ১৯৬২-৬৩ | ... | ... | ... | ২০,৬৭,৮০৩ |
| ১৯৬৩-৬৪ | ... | ... | ... | ২০,৭৫,০০০ |
| ১৯৬৪-৬৫ | ... | ... | ... | ২০,৫৬,৯৪৯ |
| ১৯৬৫-৬৬ | ... | ... | ... | ২৮,৫৬,০০০ |
| ১৯৬৬-৬৭ | ... | .. | ... | ২৭,৭৪,০০০ |
| ১৯৬৭-৬৮ | ... | ... | ... | ৪১,৯৩,৫০১ |
| ১৯৬৮-৬৯ | ... | ... | ... | ৩২,২৫,১৬৩ |
| | | | মোট ... | ১,৯৭,০০,৯৮২ |

## হাইকোর্টে বিভিন্ন কোম্পানীর বিরুদ্ধে লিকুইডিশনের মামলা

365. (Admitted question No. 702.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বর্তমানে কলিকাতা হাইকোর্টে কোন্ কোন্ কোম্পানীর বিরুদ্ধে লিকুইডিশনের মামলা চালু আছে এবং এরূপ কোন্ মামলা কবে হইতে চলিতেছে ?

**The Minister for Judicial :**

প্রয়োজনীয় তথ্যাদি একটি বিবরণীতে লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল। প্রসঙ্গত উল্লেখযোগ্য যে উক্ত তালিকা কলিকাতা হাইকোর্ট হইতে সংগৃহীত হইয়াছে।

## পশ্চিম বাংলার বিভিন্ন জেলাতে ঔষধ সরবরাহের পরিমাণ

366. (Admitted question No. 847)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালে পশ্চিম বাংলায় বিভিন্ন জেলাগুলির প্রত্যেকটিতে কি পরিমাণ ঔষধ ( অর্থ মূল্যে ) পাঠান হইয়াছে ;

(খ) ইহা কি সত্য যে, ১৯৬৯ সালের মার্চ-এপ্রিল মাসে জেলাগুলি হইতে নিয়মিত রিকুইজিশন পাঠান সত্বেও কোন ঔষধ পৌঁছায় নাই ;

(গ) কোন্ কোন্ ঔষধ রিকুইজিশন পাঠান সত্বেও জেলাগুলিতে আদৌ পায় নাই ; এবং

(ঘ) ঔষধের রিকুইজিশন পাঠানোর ব্যাপারে কোন্ কোন্ জেলা বেশী সক্রিয় বলিয়া দেখা গিয়াছে ?

**The Minister for Health :**

(ক) একটি বিবরণী টেবিলে উপস্থাপিত করা হইল।

(খ) সত্য নহে।

(গ) প্রশ্ন উঠে না।

(ঘ) সমস্ত জেলা হইতেই নিয়মিত রিকুইজিশন পাওয়া গিয়াছে।

## সুখলাল কারনানী হাসপাতালের খাদ্য সরবরাহ ব্যবস্থা

367. (Admitted question No. 1234.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) সুখলাল কারনানী হাসপাতালে সাধারণতঃ দৈনিক অন্তর্বর্তী রোগীদিগকে কি কি খাদ্য কি পরিমাণ দেওয়া হইয়া থাকে ;

(২) উক্ত হাসপাতালে ১৯৬৯-৭০ সালে যাঁহারা খাদ্য সরবরাহের অনুমতি পাইয়াছেন তাঁহাদের নাম ও ঠিকানা কি ; এবং

(৩) উক্ত হাসপাতালে ১৯৬৯-৭০ সালে খাদ্য সরবরাহের জন্য মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত ?

**The Minister for Health :**

(১) একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(২) একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(৩) আনুমানিক ৮,২০,০০০ টাকা।

## যক্ষ্মা রোগের চিকিৎসা ব্যবস্থা

**368.** (Admitted question No. 1293.)

**শ্রীনিতাইপদ সরকার ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কোন্ কোন্ হাসপাতালে যক্ষ্মার চিকিৎসার ব্যবস্থা আছে,

(খ) উক্ত হাসপাতালগুলিতে কত রোগীর ভর্তির ব্যবস্থা আছে;

(গ) একজন রোগীর জন্য মাসিক সরকারী ব্যয় কত; এবং

(ঘ) হাসপাতালগুলিতে শয্যা সংখ্যা বাড়াইবার বিষয় সরকার বিবেচনা করিতেছেন কিনা?

**The Minister for Health** :

(ক) ও (খ) একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) সরকারী হাসপাতালগুলিতে শয্যা পিছু মাসিক ৩০০-৪০০ টাকা ব্যয় হয়।

(ঘ) হ্যাঁ।

### Adjournment Motion

**Mr. Speaker** : I have received three notices of Adjournment Motions on the following subjects, namely :—

1. Alleged mishaviour of Deputy Chief Minister with Press Reporters—from Shri Bijoy Singh Nahar.

Two issues have been sought to be raised in this motion. Consent is withheld.

2. Alleged looting of women, paddy and fisheries in different places of West Bengal—from Dr. Zainal Abedin.

There is no incident of recent occurrence to pivot the motion. Consent is withheld.

3. Alleged frequent violence upon the members of the West Bengal Legislative Assembly—from Shri Santosh Kumar Roy.

The matter sought to be raised does not involve more than the ordinary administration of the law. Consent is withheld.

Please read your motions if you like.

**Shri Bijoy Singh Nahar** : This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, that after clandestine meeting with Birla on secret matters the Deputy Chief Minister and Police Minister Shri Jyoti Basu had rudely misbehaved with the Press Reporters and abused his powers as a Minister by threatening to arrest them and also of punishing them by putting undue pressure on their employers. By this arrogant action, the Minister had tried to kill much valued freedom of press in a democratic country. Further while the Assembly is in Session, the Deputy Chief Minister had also made a policy statement, that he as a Minister and party leader of C.P.I.(M) will utilise the service of his goonda party men to

cripple the independence of the press reporters if they try to collect news of the movement and activities of the Ministers.

**Dr. Zainal Abedin** : This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, —the occurrences of the looting of women in different places of the State followed by looting of paddy and lands and fisheries, have been corroborated by the Hon'ble Chief Minister on 28/2/70 and proves that the State is being pushed back to the stage of pre-historic barbarism.

**Shri Santosh Kumar Roy** : This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,—that repeated incidents of violence are being committed upon Members of the Legislative Assembly, other than those belonging to the Marxist Communist Party, and the torture and humiliation and looting of the personal belongings of Shri Gobardhan Pakrey an Honourable Member of the Legislative Assembly belonging to the S.S.P. on 25/2/70 corroborate the planned attempt, so far being pursued, by the hooligans sheltered by the particular party of the United Front Government, in eliminating their rivals

**Calling Attention to matters of urgent public importance**

**Mr. Speaker** : The Minister-in-charge of the Labour Department will please make a statement on the subject of shifting of different establishments including the head office of M/s. Birla Brothers to different places outside West Bengal, called attention by Shri Amales Majumdar. Shri Arun Sen and Shrimati Ila Mitra on the 25th February, 1970.

[2-10—2-20 p.m.]

**Shri Krishnapada Ghosh** : Mr. Speaker, Sir, with reference to the Calling Attention notice of Shri Amales Chandra Majumdar and others, I would like to inform the House that :

In August, 1969 a Union for all the 118 concerns of the Birlas was formed under the name 'Birla Brothers & its Allied Concerns' Employees' Union. The Union submitted a Charter of Demands and on the basis of that Charter negotiations started between the representatives of the Management and the Union. At this stage of discussions, however, the Union was also represented by the Federation of Mercantile Employees' Unions. The Management of the Birla concerns insisted on separate representative bodies of their respective concerns instead of one central Union as was formed in August, 1969. Subsequently it is understood that both parties agreed to have different plant level negotiating committees consisting of both Management and Union representatives but the name of the Union was to be the same.

The Charter of Demands submitted on behalf of the employees of M/s. Hindusthan Aluminium Corporation was first taken up for discussion and negotiation having failed, the Management started transferring files and other papers from the Head Office of the Company about a week ago. The Union at this stage demanded a guarantee from the Management against shifting of the office.

On 23-2-70 the Management of M/s. Hindusthan Motors Ltd. and M/s. Orient Paper Mills asked the employees by a notice to report at the respective Works sites within three days of the date of notice so served, failing, the employees were threatened with termination of service.

The employees of M/s. Hindusthan Aluminium Corporation and Birla Brothers Private Ltd were informed by individual notices that the Management had given them leave for an indefinite period.

It is also reported that on 25-2-70 the Management declared closure of Bengal Stores and on 26-2-70 closure of Advertising and Sales Promotion on grounds of indiscipline by the workmen concerned.

It is further reported that the Management of the following concerns had also asked the staff concerned to report for duty at their respective Works sites :—

1. The National Engineering Industries, having its factory at Rajasthan.
2. Kesoram Rayon having its factory at Tribeni.
3. Kesoram Cotton having its factory at Garden Reach, Calcutta.
4. Sirsilk having its factory at Andhra.
5. Minerals & Minerals having its factory at U. P.
6. Renusagar Power Company having its factory at U. P., and
7. Western Bengal Coalfields Ltd. having its mines both in Bengal and Bihar.

It is also reported that none of the officers of the companies are attending office from 23-2-70 though the staff concerned are reporting for duty as usual.

In a representation dated 22-2-70 submitted by Birla Brothers and its Allied Concerns Employees' Union it was alleged that the Management had been trying to shift their offices outside West Bengal. They further complained that the officers and some of the employees are not attending office and the employees who are attending have absolutely no work to do. The Union named the following concerns in their representation dated 22-2-70.

1. Orient Paper Mills Ltd.
2. Western Bengal Coalfield Ltd.
3. Hindusthan Motors Ltd.
4. Birla Brothers Private Ltd., and
5. Mahabir Commercial Co., Ltd.

They apprehend that the Birlas were going to close down all their offices in Calcutta in near future.

The Deputy Chief Minister met Mr. K. K. Birla and Mr. B. M. Birla on 27th February. But no satisfactory solution has yet been found. Efforts are continuing for an amicable solution of the dispute.

**Mr. Speaker** : I have received four notices of Calling Attention on the following subjects, namely :

1. Kidnapping of two forest officers by Pak soldiers from Shri Kripasindhu Saha.

2. Incident in Barasat Hospital from Shri Kripasindhu Saha.

3. Alleged savagery and civil war in the Colliery region of Asansol from Shri Santhsh Kumar Roy and Dr. Zainal Abedin.

4. Closure of admission of patients in Calcutta Medical College Hospital and Barasat Hospital from Shri Santosh Kumar Roy and Dr. Zainal Abedin.

I have selected the notice of Shri Kripasindhu Saha on the subject of kidnapping of two forest officers by Pak soldiers.

The Minister-in-charge may please make a statement on the subject to-day if possible or give a suitable date.

**Shri Jyoti Basu :** Friday.

**শ্রীদেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় স্পীকার মহোদয়, গতকাল হুগলী জেলার পাণ্ডুয়া থানায় গজিনাদাসপুর বলে একটা গ্রামে সভায় যোগদান করার জন্য কৃষকরা যখন মিছিল করে যাচ্ছিলেন তখন তাদের উপর কংগ্রেসী জোতদারেরা গুলীবর্ষণ করেছেন এবং তার ফলে জনৈক কৃষক গুলীর আঘাতে গুরুতরভাবে আহত হয়েছে। এই সমস্ত কংগ্রেসী জোতদারেরা বোমাবর্ষণও করেছিলেন ঘটনাস্থলে। দ্রুতগতিতে সরকারের হস্তক্ষেপের ফলে তিনটে বন্দুক এবং তিনজন কুখ্যাত সমাজবিরোধী লোককে পুলিশ গ্রেপ্তার করতে সমর্থ হয়েছে। ঐ গ্রামে গত ১৯-২ তারিখে একটা বাড়ীতে যুক্তফ্রন্ট ভাঙ্গার জন্য কংগ্রেসী জোতদারেরা বোমার কারখানা করেছিলেন এবং দৈবক্রমে সেই বোমার কারখানা ফেটে যাওয়ায় ওখানে কতকগুলি লোক আহত হয়েছিল এবং সেই দুষ্কৃতকারীদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হয়। আমি আপনার মাধ্যমে যুক্তফ্রন্টকে ভাঙ্গার জন্য যারা চক্রান্ত করছে তাদের হুসিয়ার হওয়ার জন্য সাবধান করে দিচ্ছি।

**শ্রীসরল দেব ঃ** মাননীয় স্পীকার স্যার, গতকাল পশ্চিমবাংলার বিভিন্ন সংবাদপত্রে প্রকাশিত হয়েছে যে গত শনিবার বি. এম. বিড়লার সঙ্গে আমাদের পশ্চিমবাংলার ডেপুটি চিফ মিনিষ্টার সাক্ষাৎ করতে গিয়েছিলেন এবং সেটা গিয়েছিলেন আমাদের পশ্চিমবাংলার ডেপুটি চিফ মিনিষ্টার হিসাবে। এই সমস্ত বিড়লাগোষ্ঠী যারা পশ্চিমবাংলার যুক্তফ্রন্ট সরকারের বিরুদ্ধে চক্রান্ত করছে সেখানে স্বভাবতঃ সাংবাদিকদের দায়িত্ব আছে সেই সংবাদ পশ্চিমবাংলার জনগণের কাছে পৌছে দেবার কিন্তু তাঁদের সঙ্গে আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী যে ব্যবহার করেছেন তার দ্বারা তাঁর ফ্যাসিষ্ট চরিত্র পরিস্ফুট হয়ে উঠেছে এবং যুক্তফ্রন্টের যে ভাবমূর্তি তা ম্লান হয়েছে। সাংবাদিকদের পবিত্র দায়িত্ব আছে পশ্চিমবাংলার জনগণের কাছে বিড়লার মুখোস খুলে দেয়ার। তিনি সাংবাদিকদের পাড়ার ছেলেদের দিয়ে, গুলী দিয়ে জব্দ করবেন এই যে মনোভাব দেখিয়েছেন এটা অত্যন্ত জঘণ্য বলে আমি মনে করছি। এদিকে আমি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীএস. এম. ফজলুর রহমান ঃ** মাননীয় সভাপাল মহাশয়, গত শনিবার নদীয়া জেলা প্রাথমিক শিক্ষা উপদেষ্টা কমিটির সভ্যগণ যখন সভা করছিলেন তখন জেলা থেকে প্রায় ২৫০-৩০০ প্রাথমিক শিক্ষক সেখানে গিয়ে তাঁদের ঘেরাও করেন। তাঁদের অভিযোগ হল দীর্ঘ পাঁচ বছর সেইসব স্কুল চলছে জনসাধারণের কাছ থেকে টাকা নিয়ে, ঘর করে এবং উপযুক্ততা আছে যেসব শিক্ষকদের তাঁরা এটা পরিচালনা করছেন। এবার তাদের মঞ্জুরী না দিয়ে অন্য বিদ্যালয়কে দেবার চেষ্টা করছেন, তারজন্য দারুণ বিক্ষোভ দেখা দিয়েছে এবং জনসাধারণের স্বার্থে তাদের মঞ্জুরী না দিলে প্রাথমিক শিক্ষাক্ষেত্রে নদীয়া জেলায় দারুণ অশান্তির সৃষ্টি হবে।

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** মিঃ স্পীকার স্যার, আমাদের তরফ থেকে বিজয়বাবু একটা ম্যাডজোর্নমেণ্ট মোশান এনেছিলেন ঐ বিড়লা গোষ্ঠীর সঙ্গে গোপন বন্দোবস্ত করবার জন্য আমাদের ডেপুটি চিফ মিনিষ্টার লুকিয়ে বিড়লার সঙ্গে যে দেখা করতে গিয়েছিলেন সে সম্বন্ধে। আমি বুঝতে পারিনা পশ্চিমবাংলার একজন বিপ্লবী, অতি বিপ্লবী উপ-মুখ্যমন্ত্রীর ঐ বিড়লার সঙ্গে এত গোপনে গিয়ে আলোচনা করার কি আছে। যেখানে বিড়লাদের ডাকলে পরে এই বিধানসভায় বা রাইটার্স বিল্ডিংসে তাঁদের নিয়ে আসা যায় এবং তাঁদের হুকুম করলে তাঁরা বাধ্য হন সেই হুকুম তামিল করতে তাঁদের সঙ্গে গিয়ে গোপন আলোচনা করার কি আছে এবং সেই আলোচনার সূত্র ধরে যখন সাংবাদিকরা যাচ্ছিলেন তখন তাঁদের বলা হয়েছে পুলিশকে দিয়ে তাঁদের নাকি আটকে রাখবেন।

[2-20—2-30 p.m.]

একদিকে আপনার ঐ মন্ত্রী আছেন তিনি এই রকম করবেন আর একদিকে আপনি যদি এই

রকম করেন তাহলে আমার বলার কিছু নেই। আমার কথা হচ্ছে বাংলাদেশের উপমুখ্যমন্ত্রী হিসাবে তাঁর এই গর্হিত কাজকে আমরা অত্যন্ত ঘৃণার সঙ্গে দেখি এবং পশ্চিমবাংলার সাংবাদিকদের যে গুরু দায়িত্ব আছে তাদের সেই দায়িত্ব পালন করতে দেওয়া উচিত। কারণ, এটা গণতান্ত্রিক দেশ। এই দেশে এই ফ্যাসিবাদী মনোভাব নিয়ে যদি ভেবে থাকেন সকলে যা খুশী তাই বলে যাবেন তাহলে এই জিনিস বেশী দিন চলবে না—আপনারা যা মনে করছেন তাই করছেন বাংলাদেশে বেশী দিন আর এ জিনিস চলতে দেওয়া যায় না, ভারতবর্ষে বেশীদিন আর এ জিনিস হতে দেওয়া যায় না, চীনে মার্কা কমুনিষ্টদের হাতে এ জিনিস বেশী দিন চলতে দেওয়া যায় না।

**শ্রীঅনাদি দাস ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মতে রুল ২২৯টা বলছে a motion on a matter of privilege arising during the sitting of the House shall be entitled to immediate precedence over all other bussiness. স্যার, আজকে কোশ্চেনের উপর থেকে আমি এই সিটিং অব দি হাউস এই প্রিসিডেন্সের যে বই রয়েছে তাই থেকে আপনার কাছে এটা বলছি। স্যার, I beg to move that my privilege as a Member of the House to get correct answer to admitted starred question No. 1146 from the Government has been breached. The question has been answered in the negative whereas the judgment attached herewith shows that the answer should be in the affirmative.

A motion arises on a matter of privilege arising during the sitting of the House should be entitled to immediate precedence over all other business.

I beg to move that the matter be referred to the Committee of Privilege. স্যার, আমি এই কথা বলছি যে কোশ্চেনটা ছিল, ইহা কি সত্য যে আলিপুর কোর্টের কেস নং জি. আর ১৩৪৫ এফ ১৯৬৪ সরকার প্রত্যাহার করিয়া লইয়াছেন এবং সত্য হইলে কারণ কি? এই জিনিস ছিল। গজানন্দ খৈতান যে একজন মস্তবড় ব্ল্যাক মার্কেটিয়ার চোরাবাজারী করে, মনোপলি ক্যাপিটালিষ্ট, ষ্টীল প্রোডাক্টসের মালিক, তার যে সমস্ত ইনকাম ক্যানসেল করেছিল প্রায় ২ কোটির মত মিঃ লাহিড়ী বলে একজন কর্মচারী, সেগুলি সদাচার সমিতিকে জানান। তখন কংগ্রেস গভর্ণমেন্ট ছিলেন। কিন্তু কংগ্রেস গভর্ণমেন্ট তাঁদের নিজেদের চেহারা প্রকাশ করেছিলেন সেখানে পুলিশ দিয়ে যে এই লোকের ইনকাম ট্যাক্স প্রকাশ হবার জন্য, ক্যানসেলড মানি, ব্ল্যাক মানি যাতে প্রকাশ হয়ে পড়ে তারজন্য চেষ্টা করেছিল—তারই উপর পুলিশ দিয়ে গজানন্দ খৈতানের রিপোর্ট অনুযায়ী একটা কেস করেছিল। স্যার, যার উপর সেই কেস জারী হয়েছিল তাকে কেস থেকে বিরত করবার জন্য জেলখানায় নিয়ে গিয়ে তার আঙুলে সিগারেটের ছেঁকা দেওয়া হয়েছে, হাজার হাজার টাকা ঘুস দেবার চেষ্টা করা হয়েছে। স্যার, প্রফুল্ল চন্দ্র সেন মন্ত্রী ছিলেন। আজকে মামলা প্রত্যাহার হবার পরে যে খরচ চেয়েছে সে খরচ তাকে দেওয়া হোক। কাজেই এটা যে সে গভর্ণমেন্টের কাছে আবেদন করেছে সেটা কেন দেওয়া হচ্ছে না সেটা আমি বুঝতে পারছি না। কাজেই আমার এই প্রিভিলেজটি আপনার কাছে দিচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** শুনুন, আপনার প্রিভিলেজের ঐ ইন-এ্যাকিউরেট ষ্টেটমেন্টখানি আমার কাছে দিন আমি ঐ ষ্টেটমেন্টটি মন্ত্রীর কাছে পাঠাব।

**শ্রীসন্তোষকুমার রায় ঃ** মাননীয় স্পীকার মহাশয়, ইতিপূর্বে আমাদের মাননীয় পরিষদীয় মন্ত্রী বলেছিলেন যে মেনসানের ব্যাপারে আমরা যে কথার আলোচনা করবো এবং সে সম্বন্ধে গভর্ণমেন্টের কাছ থেকে জবাব পেতে হলে কি বিষয়ে মেনসান হবে সেটা আগে জানানো হলে মাননীয় মন্ত্রীরা তার যথাসম্ভব উত্তর দেবেন। কিন্তু স্যার, দেখতে পাচ্ছি, আগে জানানো সত্বেও সেই মন্ত্রী নেই, কাজেই স্যার, আমাদের মেনসান করা মূল্যহীন হয়ে যাচ্ছে।

**মিঃ স্পীকার ঃ** এটা মূল্যহীন কিনা সেটা পরে বুঝবো, আগে আপনার যা বলবার তা বলে নিন।

**শ্রীসন্তোষকুমার রায় ঃ** স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে যে দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার হস্তক্ষেপে এ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী দ্রুত ব্যবস্থা অবলম্বন করবেন আশা করছি। স্যার, গত ২৭শে ফেব্রুয়ারী, শুক্রবার, রাত্রিতে সি. পি. এম সমর্থিত গুণ্ডারা আলিপুরদুয়ার টাউন কংগ্রেসের সভাপতি, পৌরসভার সদস্য শ্রীসুকুমার সেন মহাশয়ের বাড়ী আক্রমণ করে এবং আগুন লাগানোর চেষ্টা করে এবং তাঁকে হত্যার হুমকি দেয়। এখনও পর্যান্ত পুলিশ এ বিষয়ে নিষ্ক্রিয়।

**শ্রীঅরুণ সেন ঃ** মাননীয় স্পীকার মহাশয়, একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আসানসোল অঞ্চলে বিশেষ করে কয়লাখনিতে সেখানে অনবরত কোলিয়ারীর উপর বাইরে থেকে লোক এসে আক্রমণ করছে। ২৫ তারিখে বেনালী কোলিয়ারীতে তখন খবর এসেছিল ৪জন পুলিশের গুলিতে মারা গিয়েছে। আজকে শেরপুর কোলিয়ারী অঞ্চলে কারফিউ জারি করা হয়েছে। স্যার, এইভাবে একের পর এক কোলিয়ারীতে বাইরে থেকে ট্রাক ইত্যাদি করে লোক এসে আক্রমণ চালিয়ে একটা সন্ত্রাসের সৃষ্টি করছে। আমি এ বিষয়ে যুক্তফ্রণ্টের সমস্ত শরিকদল এবং মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। তাছাড়া স্যার, সেখানে অন্যদিকে বিড়লা হুমকি দিচ্ছে যে হেড অফিস বন্ধ করে দেবে। সেখানে শ্রমিক ছাঁটাই-এর জন্য হুমকি দিচ্ছে। আমি যুক্তফ্রণ্টের নেতাদের কাছে আবেদন করবো যে আপনারা সেখানে নিজেরা গিয়ে এনকোয়ারী করুন ও বিড়লার যে একচেটিয়া অত্যাচার তার বিরুদ্ধে যুক্তফ্রণ্টের পক্ষ থেকে আন্দোলন করা হোক।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায় ঃ** মাননীয় স্পীকার মহাশয়, এইরকম মারামারি, কাটাকাটির বাজারে আমি যে মেনসানটি করতে চাই সেটা নিতান্তই শান্তিপূর্ণ কিন্তু খুবই গুরুত্বপূর্ণ। স্যার, আপনার মাধ্যমে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, পশ্চিমবঙ্গ ভূমিসংস্কার নিয়মাবলী ১৬(ক) নং নিয়ম অনুযায়ী যে অসংখ্য রায়তদের কাছে রিটার্ণের জন্য ফরম দেওয়া হয়েছে—লক্ষ লক্ষ ছোট ছোট কৃষক তাদেরও অবশ্যই এই রিটার্ণ দিতে হবে এবং এই কাজটি খুবই গুরুত্বপূর্ণ। মাননীয় ভূমিরাজস্বমন্ত্রী যাতে এই ফরমের মাধ্যমে ঠিক ঠিক খবর পান সেটা আমাদের রাজ্যের পক্ষে অত্যন্ত প্রয়োজন। কিন্তু এই ফরমটি অত্যন্ত জটিল এবং যাদের জবাব দিতে হবে তাদের অনেকের পক্ষে এর বিস্তৃত বিবরণ জানা সম্ভব নয়। তাছাড়া এটা ৩১শে মার্চের মধ্যে জবাব দিতে হবে। কাজেই মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী ও মাননীয় তথ্যমন্ত্রীর কাছে আমার আবেদন এই যে ফরমটিতে কিভাবে জবাব দিতে হবে বা কি কি বিস্তৃত বিবরণ এতে প্রয়োজন সে সম্বন্ধে যেন অনবরত রেডিও-র মাধ্যমে বিশেষ প্রোগ্রামে এবং সংবাদপত্রের মাধ্যমে জানানোর জন্য বিশেষ ব্যবস্থা অবলম্বন করা হয়। এই বিষয়ে আমি মন্ত্রীমহাশয়দের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রীঅনিলধর গুহনিয়োগী ঃ** মাননীয় স্পীকারমহাশয়, একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি হয়ত দেখেছেন গত রবিবারের কাগজে বেরিয়েছে যে হাওড়ার সরকারী গুদামে এক লক্ষ ৮০ হাজার টাকার চাল নষ্ট হয়েছে। স্যার, এটা ঘাটতি জেলা এবং এখানে যা দেখেছি প্রায় ১০ হাজার কুইনট্যাল চাল নষ্ট হয়েছে। তাছাড়া স্যার, সরকারের জানা সত্ত্বেও যে এখানে এই গুদামটি মেরামতের প্রয়োজন ছিল, সেখানে সেটা নষ্ট হয়েছে। যে কোন কারণেই হোক যে সমস্ত অফিসার এই সমস্ত অপচয়ের মূলে আছে বা কাটকাবাজারীদের সুবিধার্থে এইসব অফিসাররা জড়িত কিনা এটা বিশেষভাবে তদন্ত করে

ভবিষ্যতে যাতে এইরকম ভাবে অপচয় না হয় সেটা দেখার জন্য মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীআবদুল কোয়ায়ুম মোল্লা ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আর মেনশান করতে চাই না।

[2-30—2-40p.m.]

**ডঃ লোকেশ ঘোষ ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আসানসোল খনি অঞ্চলের কালোমাটি বার বার সি, পি, এম সমর্থক শ্রমিকদের রক্তে লাল হয়ে উঠছে। বেনালী কয়লা খনিতে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির পরিচালিত ইউনিয়নের নেতৃত্বে সেখানে যখন শ্রমিকরা সংগঠিত হয়ে মালিকদের বিরুদ্ধে সংগ্রাম করছিলো সেই সময়ে মালিকদের প্ররোচনায় ঠিকাদারদের গুণ্ডাবাহিনীর সহায়তায় এবং সি, পি, আই নেতা শ্রীকল্যাণ রায়-এর ইউনিয়নের সমর্থক সেই সি, পি, এম পরিচালিত কোলিয়ারির মজদুর সভার নেতা এবং নেতৃস্থানীয় কর্মীদের আক্রমণ করছিলো। তার ফলে সেখানে শ্রীরামলক্ষণ তেওয়ারি, অমিত ধর, এবং অরুণ পুরকায়েতকে আক্রমণ করে এবং তাদের হাসপাতালে স্থানান্তরিত করতে হয়। কিন্তু পরবর্তীকালে যখন সেখানে শ্রমিকরা শান্তিপূর্ণভাবে মিটিং করছিলো এবং সেই সময়ে যারা সি, পি, এম, সি, পি, আই তাদের আক্রমণ করে তখন সি, পি, এম সমর্থক শ্রমিকরা প্রতিরোধ করার সময়ে পুলিশ তাদের গুলি করে হত্যা করে। আকাশবাণী এবং সংবাদপত্রে সেই সংবাদকে বিকৃতভাবে পরিবেশিত করা হয়েছে কার স্বার্থে এই ব্যাপারে আমাদের কাছে যথেষ্ট অভিযোগ আছে। সি, পি, এম কর্মীদের প্রতি এই পুলিশের পক্ষপাতমূলক আচরণ এবং তাদের হত্যা করা হয়েছে, আক্রমণ করা হয়েছে, গ্রেপ্তার করা হয়েছে নিষেধাজ্ঞা অমান্য করা অভিযোগ আনা হয়েছে। এ সব কথা মিথ্যা এবং আমি মাননীয় সদস্য এবং যুক্তফ্রন্টের অন্যান্য মন্ত্রীদের দৃষ্টি আকর্ষন করছি এবং যুগান্তর, কালান্তর প্রভৃতি কাগজের বিবৃতির প্রতিবাদ করছি।

**শ্রীদিলীপ মজুমদার ঃ** মাননীয় স্পীকার মহাশয়, গতকাল বিভিন্ন সংবাদপত্রে খবর বেরিয়েছে দুর্গাপুরে ফরোয়ার্ড ব্লক নেতা শ্রীঅজিত সেন সি, পি, এম কর্মী কর্তৃক আক্রান্ত হয়েছেন আইন মন্ত্রীর সামনে। কিন্তু এই ঘটনাটি আদৌ সত্য নয়। ঘটনাটি হচ্ছে আজ থেকে কয়েক মাস আগে পশ্চিমবাংলা সরকারের ৮০ বিঘা জমি এই অজিত সেন কিছু লোক দিয়ে দখল করান। তার মধ্যে কিছু উদ্বাস্তু ছাড়াও বিত্তশালী লোক আছেন এবং তিনি তার বিনিময়ে তাদের কাছ থেকে ২০ হাজার টাকা নেন। ফরোয়ার্ড ব্লকের দুর্গাপুর শাখার যে সেক্রেটারী নির্মল সেন, তিনি তার দলের প্রেসিডেণ্ট, এই অজিত সেনের অনাচারের বিরুদ্ধে সেই কলোনির লোকজনকে সংগঠিত করেন এবং তাদের নিয়ে কয়েকদিন আগে এস, ডি, ও'র কাছে যান, যাতে করে এই অজিত সেনের অনাচারের বিরুদ্ধে তদন্ত হয় এবং তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়। তার পরিণাম স্বরূপ নির্মল সেনের নেতৃত্বে অজিত সেনের বিরুদ্ধে বিক্ষোভ চলছে। এই ব্যাপারের সঙ্গে সি, পি, এম,-এর যোগাযোগ নেই।

**শ্রীভক্তিভূষণ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নামটা মেনশান হয়েছে কাজেই জিনিসটা বলা দরকার। আমার মনে হয় দিলীপবাবু এ কথাটা বলে খুব ভুল করলেন। কারণ পরশু তারিখের মারাটা সম্পর্কে কোন গণ্ডগোল নেই। আমি ২ পক্ষের ৫ জন করে বসে তারা সেটেল করবে—এটা পরশু তারিখে বলে এসেছিলাম। আমি বলছি, আমি জিজ্ঞাসা করেছিলাম যে আপনারা কি সি, পি, এম,-এর মেম্বার? তারা বলেছিলেন যে, আমরা সি, পি, এম এর মেম্বার

নই। আমি পরশু তারিখে অজিতকে নিয়ে গিয়েছিলাম। তারপর আমি বলেছিলাম যে, যারা আছেন তাদের ডাকুন। অজিত যখন শেষে ডাকতে গিয়েছিলো তখন তাকে মেরেছে কিছু লোক। এই হচ্ছে ফ্যাক্ট। এই বক্তব্য আমার কাছে এসেছিলো আমি তখন স্কুলে বসেছিলাম।

তাঁকে আমি জিজ্ঞাসা করলাম, আপনি কি সি, পি, এম মেম্বার ? তাঁর নাম শান্তি ব্যানার্জি। তিনি বললেন যে না, আমি সি. পি, এম মেম্বার নই।

( নয়েজ )

যাই হোক, যেটা বলেছে সেটা শুনে নিন। দু পক্ষের মধ্যে ঝগড়া চলছিল, টাকা নেওয়ার কথা যেটা বলেছেন, একজন এম এল, এ যখন বলছেন উইথ ফুল রেসপন্সিবিলিটি বলা উচিত, ১৩ টাকা করে ২৬ টাকা নেওয়া হয়েছিল। দুটি প্লট, দু টাকা আর পাঁচ টাকা উন্নয়ন করার জন্য, উইথ চেক এবং তাদের রসিদ দেওয়া আছে। তাদের দুটি কমিটি হয়েছে, একটি কলোনী কমিটি, আগে চালাচ্ছিলেন শ্যাম দত্ত, তারপর আরও কতকগুলি ছেলে বলেছে। তা নয়, আমরা জনগণকে ডেক করেছি, এই কথা বলেছে। যাই হোক, দুটি দলের মধ্যে ঝগড়া, আমি দুদলেরই ৫ জন ৫ জন করে ডেকে বলেছি আপনারা সেটল করুন যদি না পারেন তাহলে আপনাকে বলবেন এবং আমাকে বলবেন—এটা বলেছি কিন্তু তার আগে যেন মারামারি না করেন। কেননা তার আগে দু তিন বার মারামারি হয়ে গেছে। আমি পরশু দিন গিয়েছিলাম, এই হচ্ছে ঘটনা। কাজেই এই সব ষ্টেটমেন্ট না দিলেই ভাল হয়।

( নয়েজ )

অজিতবাবুকে মারার যে কথা বলছেন সেটা আমি দেখিনি। কারণ আমি একটু দূরে ছিলাম।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম দিনাজপুরে আবার গণ-আদালত বসেছে। আপনি জানেন গণ আদালতের কথা বললেই হরেকৃষ্ণবাবু উত্তেজিত হন। আপনারই নেতৃত্বে এবং আপনারই দলের নেতৃত্বে গণ-আদালত বসেছে। গণ-আদালত বসে কামলু বলে একজন মুসলমানকে ৬০০ টাকা জরিমানা করেছে। সেই জরিমানা আদায় করার পর যারা সেই ভাগ পায়নি এমন এক দল গিয়ে বলেছে আমাদেরও টাকা দাও আমরাও সি, পি, এম-এর মানুষ। ঐ টাকাতো ওরা ভাগ করেই নিয়ে নিয়েছে। এটা হওয়াতে কামলু খবর দিয়েছে প্রতিবেশীকে .....

( নয়েজ )

সেদিন আমার কাছে ট্রাঙ্ককল আসে এই সম্পর্কে। সেই কল পেয়ে আমি কন্টাক্ট করি হোম মিনিষ্টারের সঙ্গে, সেটা আমি সাত দিন পরে জানাচ্ছি, হোম মিনিষ্টারকে আমি চিঠি দিয়েছি।

( নয়েজ )

৬০০ টাকা জরিমানা নিবার পর যারা ভাগ পায়নি তারা কামলুকে আক্রমণ করেছে দ্বিতীয়বার টাকা চাইছে। কামলু বলেছে টাকা তো নিয়ে নিয়েছে তবে আমার উপর আর অত্যাচার কেন ? এই খবর কামলু যেহেতু আর পাঁচ জনকে দিয়েছে সেই জন্য অনেক লোক এসে আক্রামণ করেছে, গোটা গ্রামকেই আক্রমণ করেছে এবং সাংঘাতিক ভাবে মারধোর করেছে। শুধু তাই নয় পুলিশ এসেছে......

( নয়েজ )

এটা খুব সিরিয়াস ব্যাপার, সেখানে পাঁচ জন পুরুষও নেই, তারা গ্রাম ছেড়ে পালিয়েছে। তারপর আর, সেই পুলিশ মুসলমান মেয়েদের উপর অত্যাচার করেছে, আমি এর প্রতিকার

চাইছি। এর যদি প্রতিকার না পাই তবে হবে কি করে? এই হচ্ছে ঘটনা। এ রকম একাধিক ঘটনা আছে।

**মিঃ স্পীকার ঃ** এক সঙ্গে এতগুলি হয়না।

[2-40—2-50 p.m ]

**শ্রীপাঁচুগোপাল ভাদুড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানকার মাননীয় সদস্য শ্রীঅরুণ সেন এবং লোকেশবাবুর বক্তব্যের মধ্য দিয়ে আপনি শুনলেন যে, আসানসোল খনি এলাকার অবস্থা সত্যসত্যই খুব খারাপ এবং প্রায় অঘোষিত গৃহ যুদ্ধের অবস্থা চলছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার কাছে অনুরোধ জানাচ্ছি যে, তারা যেন এই হাউসের সমস্ত পার্টি থেকে একটা ডেলিগেসন সিলেক্ট করে ওখানে পাঠান এবং তাঁরাও যেন সেখানে গিয়ে সরেজমিনে তদন্ত করে, সমস্ত ব্যাপারটা দেখে হাউসের কাছে রিপোর্ট ব্যাক করেন যে অবস্থা কি রকম এবং কিভাবে অবস্থা আয়ত্ব করা যায়।

**শ্রীসুধীর চন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ২৪নং প্রধান খাত: "৩৩—এ্যানিম্যাল হাজব্যাণ্ডী" ও "১২৪—ক্যাপিট্যাল আউটলে অন স্কীমস্ অব গভর্ণমেণ্ট ট্রেডিং—গ্রেটার ক্যালকাটা মিল্ক সাপ্লাই স্কীম" খাতে ১৯৭০-৭১ সালের জন্য ১০,৯৭,০৩,০০০ টাকা ব্যয়বরাদ্দের দাবি পেশ করিতেছি।

পশু-উন্নয়ন, মুরগি-উন্নয়ন, পশুচিকিৎসা, দোহশালা ও দুগ্ধ সরবরাহের উন্নতির জন্য এই অর্থের প্রয়োজন।

আমার জন্য নির্দিষ্ট অল্প সময়ের মধ্যে আমি এই বিভাগের কয়েকটি উল্লেখযোগ্য কার্যাবলীর সংক্ষিপ্ত বিবরণ দিব।

**পশুপালন ঃ** গো-উন্নয়নের ক্ষেত্রে, উন্নত-জাতের পুংবীজের সাহায্যে কৃত্রিম প্রজনন দ্বারা স্থানীয় গরুর বংশধারার উৎকর্ষ বৃদ্ধি করাই হইল সরকারের মূল নীতি। ১৯৬৯-৭০ সালের প্রথম ছয় মাসে ৬৮,৫৫০টি কৃত্রিম প্রজনন সম্পন্ন হইয়াছে এবং ১৬,৫০০টি উন্নত জাতের গো-বৎস জন্মিয়াছে। যে সকল স্থানে কৃত্রিম প্রজননের সুবিধা সম্প্রসারিত করা যায় নাই, সেখানে স্বাভাবিক প্রজননের জন্য বহু সংখ্যক প্রজনন ষাঁড় রাখা হইয়াছে। ইহা ছাড়া উন্নত গো-প্রজননের জন্য দুগ্ধ উৎপাদন বৃদ্ধি করিবার জন্য হরিণঘাটা ও কল্যাণীর সরকারী গোশালায় সংকর প্রজননজাত জার্সী ও হলষ্টিন এঁড়ে বাছুর এবং বকনা-বাছুর উন্নতিশীল খামারীদের মধ্যে বিতরণ করা হইতেছে।

হরিণঘাটা পশুগবেষণা ও উৎপাদন কেন্দ্র ১৯৪৯ সাল হইতে দুগ্ধ-উৎপাদন শুরু করে এবং ১৯৬৫তে ইহার সম্প্রসারণ কল্যাণীতেও করা হয়।

মোট ৩৭৪টি গরু ও ৩৭৪টি বাছুর লইয়া এই কেন্দ্র স্থাপিত হইয়াছিল। এবং ১৯৪৯-৫০ সালে গড় দৈনিক উৎপাদনের পরিমাণ ছিল ৩৩৩ লিটার।

বর্তমানে হরিণঘাটা-কল্যাণীতে সরকারী মালিকানায় মোট ৬,০২১ গরু এবং ৬,৭৫০ বাছুর, ষাঁড় ইত্যাদি আছে। বর্তমানে দুগ্ধ উৎপাদনের পরিমাণ দৈনিক ১৩,৬০৫ লিটার। গত বৎসর দৈনিক গড় দুধের পরিমাণ ছিল ১০,৩০০ লিটার।

হরিণঘাটা-কল্যাণী সরকারী খামারে আজ পর্যন্ত মোট ৩৭,১০,৫০০ টাকার গো-মহিষাদি ক্রয়

করা হয়, কিন্তু বর্তমানে সংকরজাতের গো-সম্পদের সৃষ্টিতে উক্ত গো-সম্পদের মূল্য ৮৪,৯৪,৬০০ টাকা হইয়াছে।

কল্যাণী পশুখামার বিশ্বের অন্যতম বৃহত্তম সংকর গো-উৎপাদন কেন্দ্র। এই প্রকল্পের দ্রুত সাফল্য বিশ্বের পশু-বৈজ্ঞানিকদের দৃষ্টি আকর্ষণ করিয়াছে।

হরিণঘাটা-কল্যাণীর গবেষণালব্ধ ফল উন্নতিশীল চাষীরা দুগ্ধ-উৎপাদন কাজে লাগাইতেছেন। গ্রামাঞ্চলে সংকরজাতের গরুর চাহিদা বাড়িয়াছে। সংকর জাতের গরু দেশী গরু হইতে ৪ গুণ বেশি দুগ্ধ দেয়।

জার্সী, হলষ্টিন ও ব্রাউন সুইস-জাতের বিদেশী ষাঁড়ের সাহায্যে ভারতীয় গরুর বংশধারার উন্নতির উপায় উদ্ভাবনের জন্য আন্তর্জাতিক সংকর-প্রজনন প্রকল্প (International Cross-Breeding Scheme) নামে ১,৫০০ গাভী লইয়া একটি গবেষণা প্রকল্পের কাজ হরিণঘাটায় চলিতেছে। এই প্রকল্পের জন্য ভারত সরকার, পি এল ৪৮০, ইউ এন এস এফ ফাণ্ড হইতে আর্থিক সহায়তা পাওয়া যাইতেছে। এই প্রকল্পের উদ্দেশ্য হইল বিভিন্ন ইউরোপীয় বংশধারার কোনটির সহিত কিভাবে ভারতীয় গাভীর সংকর-প্রজনন ঘটাইলে দুগ্ধ উৎপাদনের ব্যাপারে সর্বাপেক্ষা ভাল ফল পাওয়া যাইবে তাহা নির্ণয় করা। এই প্রকল্পটির সন্তোষজনক অগ্রগতি হইতেছে এবং ইহা পশ্চিমবঙ্গের পরিবেশের উপযুক্ত অধিক দুগ্ধ-উৎপাদনক্ষম উন্নত-জাতের গাভী সৃষ্টিতে সাহায্য করিবে।

মেদিনীপুর জেলার শালবনীতে ৫,০০০ একর জমি লইয়া একটি গোশালা ও পশুখাদ্য উৎপাদনের খামার স্থাপন করিবার কাজ হাতে লওয়া হইয়াছে। এই প্রকল্পের উদ্দেশ্য হইল হরিণঘাটা কল্যাণীর সরকারী গোশালায় জাত সংকরজাতের বাছাই করা এঁড়ে ও বকনা বাছুরগুলি পালন করিয়া বড় করিয়া তোলা এবং পশুখাদ্য ও খাদ্যবীজ উৎপাদন করা। খামারটির বেড়া দেওয়ার কাজ, জমি উদ্ধার এবং ভূমি-ক্ষয় রোধের কাজ হাতে লওয়া হইয়াছে।

**শূকরপালন:** হরিণঘাটায় নামমাত্র ৮টি শূকর লইয়া ১৯৫৭-৫৮ সালে যে আঞ্চলিক শূকর-প্রজনন খামার স্থাপিত হয়, সেখানে এ পর্যন্ত মোট ৯,২৪৮টি শূকর জন্মায় এবং ৫৩৪৩টি শূকর প্রজননের জন্য বিক্রয় করা হয়। বর্তমানে এই খামারে ১,৯৭৬টি শূকর আছে। এ ছাড়া বিষ্ণুপুরের ফার্মে ৯০টি শূকর সম্প্রতি রাখা হইয়াছে। জনসাধারণের ভিতর শূকর-এর খামার করার জন্য উৎসাহ দেওয়া হইতেছে। এইভাবে বর্তমানে ১৩৬টি প্রাইভেট ফার্ম রেজিষ্ট্রিভুক্ত করা হইয়াছে। শূকর-পালনে উৎসাহদানের উদ্দেশ্যে খামারীদের ঋণ দিবার ব্যবস্থা করা হইয়াছে।

হরিণঘাটায় বেকন কারখানা ১৯৬৫-৬৬ সালে চালু হওয়ার পর বর্তমানে বার্ষিক ৫০,০০০ কেজি শূকরের মাংস ও শোধিত মাংস (হ্যাম, বেকন ও সসেজ) বিক্রয় করা হইতেছে। ১৯৬৭-৬৮, ১৯৬৮-৬৯ ও ১৯৬৯-৭০ (জানুয়ারি পর্যন্ত) যথাক্রমে ১,৬১,৭৮২ টাকা, ১,৯৭,৯৯৩ টাকা ও ১,৯৬,০২৪ টাকা মূল্যের মাংস বিক্রিত হইয়াছে।

মেষ-উন্নয়নের জন্য ৭টি মেষ-সম্প্রসারণ কেন্দ্র এবং ২টি বড় আকারের মেষ-প্রজনন খামার চালানো হইতেছে। এই প্রকল্পের উদ্দেশ্য হইল মেষ-সম্প্রসারণ কেন্দ্রে পালিত উন্নত-জাতের মেষের সাহায্যে স্থানীয় মেষজাতের উন্নয়ন সাধন। ১৯৬৯-৭০ সালের প্রথম ছয় মাসে সম্প্রসারণ কেন্দ্রগুলি হইতে ১০,০০০ মেষের প্রজনন সম্পন্ন করা হইয়াছে।

**দার্জিলিং স্মল ফার্মারস ডেভেলপমেণ্ট এজেন্সী:** দার্জিলিং জেলার ছোট কৃষকদের সাহায্যার্থে কৃষি (মুরগি ও দোহ উন্নয়নসহ) পশুপালন কুটির ও ক্ষুদ্র শিল্প উন্নয়নের

জন্য একটি পরিকল্পনা (Project) ভারত সরকারের অনুমোদন লাভ করিয়াছে। এই পরিকল্পটি রূপায়ণের জন্য "দার্জিলিঙ স্মল ফার্মারস এজেন্সী" স্থাপন করা হইয়াছে। পশু উন্নয়নের জন্য এই পরিকল্পে ৫০ লক্ষ টাকা ধরা হইয়াছে। এই পরিকল্পের অধীনে পশু উন্নয়নের জন্য বর্তমান বৎসরে ১·২৮ লক্ষ টাকা ব্যয় মঞ্জুরীর জন্য ভারত সরকারকে অনুরোধ করা হইয়াছে।

**মুরগি-উন্নয়ন**ঃ ব্যবসায়িক ভিত্তিতে মুরগি-পালনের থামার স্থাপনের জন্য বিভিন্ন প্রকার সুযোগ সুবিধা দান করিয়া সরকার খামারীদের উৎসাহিত করিতেছেন। এই সুবিধাগুলি হইল উন্নতজাতের মুরগির বাচ্চা সরবরাহ, মুরগির সুষম-খাদ্য সরবরাহ, ঋণদান, যান্ত্রিক উপায়ে ডিম ফুটাইবার সুবিধা দান, ডিম ও মাংস বিপণনের ব্যবস্থা করা, হাতে-কলমে শিক্ষা দান ও বিশেষজ্ঞের তত্ত্বাবধান।

৯টি মুরগি খামার, ১২টি এক্স্‌টেনসন সেণ্টার এবং ৪টি পোলট্রি প্রোজেক্ট ইউনিটের মাধ্যমে এই সমস্ত সুবিধা দেওয়া হইতেছে।

[2-50—3-20 p.m.]

১৯৬৭-৬৮ ও ১৯৬৮-৬৯ সালে নিম্নলিখিতভাবে উপরে উল্লিখিত কাজের লক্ষ্য পুরণ করা হইয়াছে :—

মুরগির বাচ্চা বিতরণ, ১৯৬৭-৬৮—১৪৭,২০২টি ; ১৯৬৮-৬৯—১৪২,০০৭টি।

সুষম খাদ্য সরবরাহ, ১৯৬৭-৬৮—৫,১৩৬,৫৩৪ কিগ্রা: ; ১৯৬৮-৬৯—৫,৮৭৭,০৯৫ কিগ্রা:।

ভোজ্য ডিম সরবরাহ, ১৯৬৭-৭৮—৩,৬৩৫,১৬১টি ; ১৯৬৮-৬৯—৩,৭৯৬,১৮৩টি।

মাংস সরবরাহ, ১৯৬৭-৬৮—৫২,৮৩৬ কিগ্রা: ; ১৯৬৮-৬৯—৫৮,৫৫০ কিগ্রা:।

খামারীদের প্রশিক্ষণ, ১৯৬৭-৬৮—৮৫ জন, ১৯৬৮-৬৯—১২৫ জন।

বর্তমানে সরকারী পঞ্জীভূত মুরগি খামারীর সংখ্যা—৫,২০০।

ডিম ও মাংস বিক্রয় কেন্দ্রের সংখ্যা—৫৩।

১৯৬৯-৭০ সালে সরকার ২ লক্ষ টাকা মুরগি পালন ঋণ মঞ্জুর করিয়াছেন। ইহা ছাড়া বাণিজ্যিক ব্যাঙ্কগুলিও ঋণের সুবিধা দিয়া এই রাজ্যে মুরগি পালন শিল্পের উন্নতিতে সাহায্য করিতেছেন।

সুন্দরবন অঞ্চলে মুরগি পালন শিল্পের উন্নতির জন্য কেন্দ্রীয় সরকারের মাধ্যমে "ফ্রিডম ফ্রম হাঙ্গার ক্যাম্পেন" তহবিলের সাহায্যে তিনটি বৃহদাকারের মুরগি খামার প্রতিষ্ঠার কাজ অগ্রসর হইতেছে।

কোম্পানী আইন অনুযায়ী রেজেস্ট্রীকৃত "ওয়েষ্ট বেঙ্গল ডেয়ারী অ্যাণ্ড পোলট্রি ডেভেলপমেণ্ট করপোরেশন" সম্প্রতি কাজ শুরু করিয়াছে। পশ্চিমবঙ্গে দোহশিল্প ও মুরগি পালন শিল্পের উন্নয়নের জন্য এই করপোরেশন ব্যাপকভাবে পশুখাদ্য ও মুরগির খাদ্য প্রস্তুত সহ বিভিন্ন প্রকল্প গ্রহণ করিবার ব্যবস্থা করিয়াছেন।

সরকারী মুরগি খামারগুলিকে ব্যবসায়িক ভিত্তিতে পরিচালন করিবার জন্য নূতন দৃষ্টিভঙ্গী গ্রহণ করা হইতেছে। মুরগি-পালন শিল্প যাহাতে সুষ্ঠুপথে পরিচালিত হইয়া অধিক

প্রোটিন খাদ্য-উৎপাদন ও ব্যাপক কর্মসংস্থান সৃষ্টি করিতে পারে সেজন্য এই শিল্পের একটি অর্থনৈতিক ও কর্মসংস্থানভিত্তিক সমীক্ষা সুরু করিবার পরিকল্পনা সরকার শীঘ্রই গ্রহণ করিবেন।

**পশুচিকিৎসা :** পশুচিকিৎসার ক্ষেত্রে প্রধান কার্যক্রম হইতেছে—

(ক) পশুর চিকিৎসা এবং বিভিন্ন রোগের প্রতিষেধক টিকা দান।

(খ) রোগ-নিয়ন্ত্রণের জন্য বিভিন্ন ধরনের টিকা উৎপাদন।

(গ) পশুরোগসমূহের অনুসন্ধান ও তাহার গবেষণা।

(ঘ) পশুচিকিৎসা সম্বন্ধে শিক্ষা ও প্রশিক্ষণ।

পশুচিকিৎসার জন্য রাজ্যের বিভিন্ন স্থানে বর্তমানে ২৫টি "এ" শ্রেণীর ও ৩৪টি "বি" শ্রেণীর পশু-হাসপাতাল এবং ৩৩৪টি ব্লক ( Block ) ভেটেরিনারী ডিস্পেন্সারী আছে। এই সব হাসপাতাল ও ডিস্পেন্সারীগুলিতে ১৯৬৮-৬৯ সালে ৮০৭,৬১৩টি পশুর চিকিৎসা করা হইয়াছে। পশুচিকিৎসা ব্যবস্থা দূরবর্তী অঞ্চলে সম্প্রসারিত করার উদ্দেশ্যে পল্লী অঞ্চলে ইতিমধ্যেই ৪১৫টি পশুচিকিৎসা সাহায্য কেন্দ্র ( Veterinary Aid Centres ) খোলা হইয়াছে। ইহা ছাড়া আরও ২৫টি সাহায্য কেন্দ্র বর্তমান বৎসরে খোলার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন রহিয়াছে। ইহা ছাড়া ১৭টি ভ্রাম্যমাণ ভেটেরিনারি ক্লিনিকও ( Veterinary Clinics ) চালু আছে। এই ধরনের ভ্রাম্যমাণ ক্লিনিক প্রতিটি জেলায় অন্তত একটি করিয়া আছে। এই সব সাহায্য কেন্দ্র ও ভ্রাম্যমাণ ক্লিনিক ভ্যানের মাধ্যমে ১৯৬৮-৬৯ সালে ৪৪১,০৬৩টী পশুর চিকিৎসা করা হয়। এইসব ভ্রাম্যমাণ ক্লিনিকের সংখ্যা প্রতি বৎসর বাড়ানো হইতেছে। পশুচিকিৎসকের অভাববশত এই রাজ্যে ৮২টি পশুচিকিৎসকের পদ খালি আছে। ঐ পদগুলি পূরণের জন্য সরকার সম্ভাব্য সকল ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

রোগ নিয়ন্ত্রণ কার্যক্রমে বিভিন্ন রোগের প্রতিষেধক নানা ধরনের টীকা উৎপাদনে প্রভূত সাফল্যলাভ করা গিয়াছে। ১৯৬৮-৬৯ সালে বিভিন্ন ধরনের টীকা ১৬৯ লক্ষ ৬০ হাজার মাত্রা ( doses ) উৎপন্ন হইয়াছে। এই রাজ্যের টীকা উৎপাদন কেন্দ্র হইতে অন্যান্য রাজ্যেও টীকা সরবরাহ করা হইতেছে।

পশুচিকিৎসা অধিকারে গবাদি পশু, হাঁস-মুরগি, শূকর, ছাগল, ভেড়া প্রভৃতির রোগ সম্বন্ধে অনুসন্ধান ও গবেষণা কার্য সাফল্যের সঙ্গে চালান হইতেছে। ইহার ফলে পশুচিকিৎসা অধিকারের রোগ নিয়ন্ত্রণ কর্মসূচী বিশেষভাবে সাফল্যলাভ করিয়াছে এবং সেই সঙ্গে উপকৃত হইয়াছেন গবাদি-পশুর মালিকেরাও।

**দোহবর্ধন ও দুগ্ধ সরবরাহ** (Dairying and Milk Supply) বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের মাধ্যমে দুগ্ধ সরবরাহের পরিমাণ ক্রমেই বাড়িয়া চলিয়াছে। বর্তমানে ২½ লক্ষ কার্ডের মাধ্যমে দৈনিক গড়ে ১৪৯,০০০ লিটার দুগ্ধ সরবরাহ করা হয়। ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে এই সরবরাহের পরিমাণ ছিল দৈনিক গড় যথাক্রমে ১৩৬,০০০ লিটার এবং ১৪১,৮৪৪ লিটার। ইহা ছাড়া, বর্তমানে দৈনিক গড়ে এক হাজার কিলোগ্রাম মাখন ও অনুরূপ পরিমাণ ঘিও উৎপন্ন হয়। ৫৬০-টি বিক্রয়কেন্দ্রের মাধ্যমে উপরি-উক্ত পরিমাণ দুগ্ধ ও দুগ্ধজাত দ্রব্য বণ্টন করা হয়। ইহা ছাড়া বিভিন্ন হাসপাতালে ও অন্যান্য প্রতিষ্ঠানেও সরবরাহ করিবার ব্যবস্থা আছে।

দুর্গাপুর দোহশালা (Dairy)-র নির্মাণকার্যে যথেষ্ট অগ্রগতি হইয়াছে। ১ কোটি ৪০ লক্ষ টাকার এই প্রকল্পটি ১৯৭০ সালের শেষাশেষি নাগাদ চালু করা যাইবে—আশা করা যায়।

শিলিগুড়ির নিকট মাটিগাড়ায় ১ কোটি ৫৮ লক্ষ টাকার বহুমুখী দোহশালা (Multipurpose Dairy)-র নির্মাণকার্যও শীঘ্রই শুরু করা হইবে।

দিল্লী, বোম্বাই, কলিকাতা, মাদ্রাজ—এই চারিটি মহানগরী ও ইহার পার্শ্ববর্তী অঞ্চলসমূহে এবং অন্যান্য শহরাঞ্চলে দুগ্ধ বিপণন ও দোহবর্ধন (Milk marketing and Dairy development) কর্মসূচীকে আরও জোরদার করার উদ্দেশ্যে ভারত সরকার একটী প্রকল্প রচনা করিয়াছেন। "বিশ্ব খাদ্য কর্ম্মসূচী" (World Food Programme)-র ৬১৮ নং প্রকল্পের মাধ্যমে বিদেশ হইতে প্রাপ্ত দুগ্ধজাত দ্রব্যাদি এই উদ্দেশ্যে ব্যবহৃত হইবে। এই প্রকল্পে বিশ্বখাদ্য কর্মসূচী কর্তৃপক্ষ ভারতসরকারকে আগামী পাঁচ বৎসরে পর্যায়ক্রমে বিনামূল্যে ১২৬,০০০ টন গুঁড়া দুধ ও ৪২,০০০ টন 'বাটার অয়েল' সরবরাহ করিবেন। দিল্লী, বোম্বাই, কলিকাতা ও মাদ্রাজ সরকারী দোহশালাগুলিতে এই গুঁড়া দুধ ও বাটার অয়েল সংমিশ্রণে তরল দুগ্ধে রূপান্তরিত করা হইবে। ইহা দ্বারা সঞ্চিত অর্থের (general funds) পরিমাণ দাঁড়াইবে ৯৫ কোটি ৪০ লক্ষ টাকা। পশ্চিমবঙ্গ ইহার অংশ হিসাবে আগামী পাঁচ বৎসরে পরিকল্পনার বরাদ্দকৃত অর্থের অতিরিক্ত ২০ কোটি টাকা পাইবে আশা করা যায়।

এই প্রকল্পের মাধ্যমে আমাদের বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের ব্যাপক সম্প্রসারণ সম্ভব হইবে। সেই সঙ্গে জনসাধারণের এক বৃহদংশের দাবি পূরণ এবং পশুপালন ও দুগ্ধ-উৎপাদন ব্যবস্থার উৎকর্ষ সাধন ও সম্ভবপর হইবে। এই প্রকল্প কার্যকরী করার প্রথম পর্যায়ে সেণ্ট্রাল ডেয়ারী ও হরিণঘাটা ডেয়ারীর উৎপাদন ক্ষমতা দৈনিক অতিরিক্ত এক লক্ষ লিটার বৃদ্ধি পাইবে বলিয়া আশা করা হইতেছে।

এই রাজ্যে প্রোটিন খাদ্যের সরবরাহ বৃদ্ধি ছাড়াও এই বিভাগের বিভিন্ন প্রকল্প রূপায়ণে বহুসংখ্যক লোকের কর্মে নিয়োগের সুযোগ আনিয়া দিবে। ইহা দ্বারা এই রাজ্যের বেকার সমস্যার ভার কিছুটা লাঘব হইবে। কৃষিসম্পদ বৃদ্ধির সঙ্গে সঙ্গে পশুসম্পদ বৃদ্ধির প্রচেষ্টা গ্রামীণ অর্থনীতিকে বলিষ্ঠ করিয়া তুলিবে। আমি আমাদের প্রকল্পগুলির সফল রূপায়ণে মাননীয় সদস্যগণের সহযোগিতা আন্তরিকভাবে কামনা করি।

মহাশয়, আমি প্রস্তাব করিতেছি যে, ২৪ নং প্রধান খাত: '৩৩—এ্যানিম্যাল হাজব্যাণ্ড্রী' এবং '১২৪—ক্যাপিটাল আউটলে অন স্কীমস্ অব গভর্নমেণ্ট ট্রেডিং—গ্রেটার ক্যালকাটা মিল্ক সাপ্লাই স্কীম' খাতে ১৯৭০-৭১ সালের জন্য ১০,৯৭,০৪,০০০ টাকা ব্যয়-বরাদ্দ অনুমোদন করা হউক।

**Mr. Speaker** : All the cut motions are taken as moved.

**Shri Sachindra Mohan Nandy** : That the amount of the demand be reduced to Re. 1

**Shri Santosh Kumar Roy** : That the amount of the demand be reduced to Re. 1

**Shri Pijush Kanti Mukherjee** : That the amount of the demand be reduced to Re. 1

**Dr. Nalinaksha Sanyal** : That the amount of the demand be reduced by Rs. 100/-

( At this stage the House was adjourned for 20 minutes )

[3-20—3-30 p.m.]

**ডাঃ নলিনাক্ষ সান্যাল**: মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশুপালন এবং পশু-চিকিৎসা বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী নিতান্ত গোবেচারা লোক। তাজেই তাঁকে বিশেষ নাড়াচাড়া দিতে

চাই না। আজকেও তাঁর ভাষণ দেখে তাঁর উপর অনুকম্পা হল এই বলে যে যা হক কতকগুলো বিষয়ে তাঁর দৃষ্টি আকর্ষণ হয়েছে। আমরা আজকে তাঁর এই ব্যয় বরাদ্দ অনুমোদনের প্রশ্নে বাধা ঠিক দিতে চাই না। তবে এই প্রসঙ্গে কিছু কিছু বক্তব্য রাখতে চাই। বাংলাদেশের লোককে যেমন মাছে ভাতে বাঙালী বলে এবং আমরা এটা আখ্যা লাভ করি তেমনি আমাদের পুষ্টির জন্য সুষম খাদ্যের জন্য নানা খাদ্যের প্রয়োজনীয়তা বেশ রয়েছে অন্য জায়গার চাইতে, এটা অনস্বীকার্য। এ যাবং বাংলাদেশে জনপ্রতি দুধের যা ব্যবস্থা ছিল তা অত্যন্ত কম। পৃথিবীর অন্যান্য জায়গার তুলনায় তো বটেই, এমনকি ভারতবর্ষের অন্যান্য প্রদেশের তুলনায় আমরা পিছিয়ে আছি। তার কারণ খুঁজতে গেলে প্রধানত দেখতে পাই আমাদের এখানকার যে গরু তা সংখ্যায় খুব বেশী হলেও তা দুধ দেয় কম, অত্যন্ত সীমিত। সেইজন্য আজ থেকে নয় প্রায় ৫০/৬০ বছর আগে থেকেই বাংলাদেশের গো-সম্পদ উন্নত করার জন্য প্রচেষ্টা চালান হচ্ছে। আমার মনে পড়ে যখন ওই রকম এ্যানিমেল হাজব্যাণ্ডী মন্ত্রী ছিলেন এককালে নবাব হবিবুল্লা সাহেব তখন তিনি পাঞ্জাবের ষাঁড় আমদানী করার দিকে খুব ঝোঁক দিয়েছিলেন এবং গ্রামের দিকে সেই হরিয়ানা বুল নেবার জন্য খুব ব্যগ্রতা দেখা দিয়েছিল।

তারপর দেখা গেল সে সব ষাঁড় অকৃতকার্য্য। পরে দেখা গেল যখন স্বাভাবিক অবস্থায় ঐ ষাঁড় দিয়ে আমাদের গরুজাতির উন্নতি সম্ভব হচ্ছে না তখন একটা পরিকল্পনা করলেন—artificial insemination. আমরা দেখেছি জায়গায় জায়গায় একটা ঘর তৈরী হয়েছে, তাতে একটা করে Sign Board আছে—কৃত্রিম প্রজনন ক্ষেত্র বা artificial insemination centre কিন্তু হিসেবে দেখা যাচ্ছে প্রায় ৬৪ হাজার experiment-এর মধ্যে প্রায় ৭১৮ হাজার ফলপ্রসূ হয়েছে। কাজেই সেদিক থেকে এটা খুব dependable নয়। ২ বছর আগে আমরা দক্ষিণ ভারত, পাঞ্জাব এবং মহারাষ্ট্র সরকার বম্বেতে যে দুগ্ধ প্রকল্প করেছেন তা দেখবার সুযোগ হয়েছিল। এই ৩টা জায়গায় বিদেশ থেকে গরু ও ষাঁড় একসঙ্গে আমদানী করে উন্নত গো জাতি প্রকল্প তাঁরা চালু করেছেন। অন্ধ্র, মহীশূর, পাঞ্জাব ও মহারাষ্ট্র এগুলি পরীক্ষামূলকভাবে সফল করলে সমস্ত ভারত-বর্ষের পক্ষে এগুলি দেখবার জিনিষ হবে। হরিণঘাটা আমাদের কোলকাতার উপকণ্ঠে ঠিক, কিন্তু climate-এর দিক থেকে Australia বা Denmark-এর গরুর পক্ষে উপযোগী নয়। আমাদের এখানে কালিংপঙ এবং সমুদ্র উপকূলে জায়গা রয়েছে যেখানে উন্নত গোপালন কেন্দ্র করা যেতে পারতো। এই সমস্ত জায়গায় যদি ব্যাপকভাবে বিদেশী বেশী দুধ দেয় এমন গরু আনার ব্যবস্থা হোত এবং সেরকমভাবে পরিকল্পনা করতাম তাহলে তাড়াতাড়ি এই সমস্যার সমাধান করতে পারতাম। আজকে আর একটা মস্তবড় দুর্ভোগ হচ্ছে যে কোলকাতার ক্রমবর্ধমান চাহিদা মেটাবার জন্য মাঝে মাঝে হরিণঘাটায় দুধের মধ্যে গুঁড়ো দুধ মিশিয়ে কোলকাতার লোককে দেওয়া হয়। কিন্তু তার সঙ্গে সঙ্গে বাংলাদেশের একটা বৃহৎ অংশ নদীয়া ও মুর্শিদাবাদ জেলার গ্রামাঞ্চল থেকে সমস্ত দুধ একেবারে গ্রামকে সম্পূর্ণভাবে রিক্ত করে হরিণঘাটার গাড়ী গিয়ে দুধ নিয়ে আসছে। এতে কোল-কাতার লোকের সুবিধা হচ্ছে, কিন্তু গ্রামের মধ্যবিত্তদের শিশুদের দুধ খাওয়ান অসম্ভব হয়ে গেছে। আমরা যখন গ্রামে যাই তখন ½ সের দুধ পাওয়া কঠিন হয়। আবার শুধু যে হরিণঘাটা থেকে দুধ নিয়ে আসছে তা নয়। আমি পশুপালন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে আমাদের নানা রকম প্রকল্প হচ্ছে কিন্তু গ্রামের ভেতর গরু, বাছুর যারা রাখবে তারা কি খেতে দেবে তার চিন্তা করি না। গোয়ালাদের —tradition যাদের ব্যবসা দুধ উৎপাদন করার—নিজেদের কোন জমি নেই। গ্রামের ভেতর যেটুকুন গোচারণ ভূমি ছিল তারা এখন সেইসব জমির অভাবে গ্রামে বাথান বলে যে একটা গোচারণ ব্যবস্থা আছে সেই পদ্মার চরে নিয়ে গিয়ে বছরের ৪।৫ মাস গরুদের খাওয়াবার ব্যবস্থা করে।

[3-30—3-40 p.m.]

কিন্তু ক্রমবর্ধমান জমির উপর চাষের চাপ থাকাতে সেই সব জমি আজকাল মেলেনা। ফলে হচ্ছে এই যে গ্রামেও গরু পালন করা একরকম অসম্ভব হয়ে দাঁড়িয়েছে। বড় বড় রাস্তার দুই পাশে ছোট ছোট জমি সরকার পক্ষ দিয়েছিল সেখানে চাষ করে গোয়ালারা কিছু কিছু গরুর খাদ্য উৎপাদন করতে পারতো এখন তাও বন্ধ হয়ে গেল। সুতরাং আমি পশুপালন মন্ত্রীমহাশয়কে বলবো যে তিনি ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী এবং অন্যান্য সংশ্লিষ্ট মন্ত্রীদের সঙ্গে আলাপ করে এইদিকে দেখুন যে গ্রাম বা গ্রামের কাছে পশুদের খাদ্যের জন্য, বিশেষ করে গরুর খাদ্যের জন্য গোচারণ ভূমি সংরক্ষণ করুন। মানুষের যেমন খাদ্য তৈরী করার জন্য মন দিতে হবে তেমনি পশুর খাদ্যের জন্যও উপযুক্ত ভাবে মন দিতে হবে, সেই দিকে দৃষ্টি দিতে হবে। পশু চিকিৎসার কথা বলতে গিয়ে বলতে চাই আমাদের গ্রামাঞ্চলে চিকিৎসার নিতান্তই অভাব। যে সব অত্যান্ত সহজ, খুরো, এই ব্যাধিতে অনেক গরু মারা যায়, সেখানে চিকিৎসার জন্য উপযুক্ত ইনজেকশনের ব্যবস্থা, ওষুধের ব্যবস্থা বহু অঞ্চলে নেই। ব্লকে কিছু কিছু জায়গায় রয়েছে, সেখানে ব্লকে ডাক্তারের এত অভাব রয়েছে যে গরুর সেবা করার জন্য তাকে পাওয়া যায় না। কাজেই গো চিকিৎসা এবং পশুপালন ভাল করে দেখার প্রয়োজন রয়েছে। কিন্তু শুধু গরু বাছুরের দিকে দেখলেই হবে না, এখন একটা মস্ত সুষম খাদ্য হচ্ছে হিন্দু মুসলমান উভয়ের মিলিত চেষ্টায় দেখছি যে মুরগীর উপর খুব জোর দেওয়া হচ্ছে। এই মুরগী পালন আরো যাতে ব্যাপক হয় তার জন্য অনুরোধ করবো। এতে অনেক পরিবারের সাশ্রয় হবে এবং তাদের আর্থিক সুবিধা হবে। আজকাল ডিপ লিটার সিস্টেমে মুরগী পালনের ব্যবসা হয়েছে, এটাকে আরো ব্যাপক করবার জন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি। শূয়োর পালনটা ব্যাপক করা যায়। অনেক জায়গায় আমরা দেখতে পাচ্ছি যে জংগলাকীর্ণ জায়গা হয়ে রয়েছে, অন্য কোন ফসল হওয়ার উপায় নেই, সেই সব জায়গায় শূয়োর প্রতিপালন করার একটা পরিকল্পনা যদি করা যায় তাহলে বাংলাদেশে আর একটা খাদ্যে সুযোগ আমরা পাবো। মোট কথা হচ্ছে এই বিভাগের জন্য টাকা পয়সা যা দেওয়া হয়েছে তা অত্যন্ত কম এবং এই বিভাগের কর্তৃপক্ষ, কাজ করে, তাদের বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী কতটা আছে তা বুঝতে পারিনা। দুই বৎসর আগে শুনেছিলাম পশু চিকিৎসার যে উপাদান ইংজেকশনের জন্য দরকার সেই ঔষধের অভাবে হরিণঘাটায় বহু গরু বাছুর মারা গিয়েছিল। এরজন্য চিকিৎসা ব্যবস্থার সঙ্গে সঙ্গে আমাদের পরিচিত যদি অন্য ধরণের রোগ প্রতিষেধক বীজ না তৈরী করতে পারি তাহলে কিন্তু আমাদের ইচ্ছা থাকলেও প্রকৃতপক্ষে উন্নত গরু বাছুরের ব্যবস্থা করতে পারা যাবে না। আমি আপনাকে বলবো ভারতবর্ষের অন্যান্য জায়গায় যে সব পরীক্ষা নীরিক্ষা চলেছে তার সুযোগ আমাদের নিতে হবে এবং এই সঙ্গে সঙ্গে আমি আপনাকে অনুরোধ করতে চাই যে যেসব জায়গায় জনসাধারণের প্রচেষ্টায় তারা নিজেরা এই রকম গরু বাছুর প্রতিপালন বা মুরগী-পালন বা শূয়োর পালন এবং ছাগল পালনের ব্যবস্থা করে তাদের আপনি বিশেষ উৎসাহ দেবার ব্যবস্থা করুন। কারণ সরকারী পর্য্যায়ের উপর নির্ভর করে এই সমস্যার সমাধান করা যাবে না।

**শ্রীনিরঞ্জন মুখার্জী:** মাননীয় স্পীকার স্যার, আমাদের পশুপালন মন্ত্রীমহাশয় আজকে যে বাজেট ব্যয়বরাদ্দ উপ্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে দুই একটি বিষয়ের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমেই বোঝা গেল আমার আগে যে মাননীয় সদস্য শ্রীনলিনাক্ষ্য সান্যাল মহাশয় এর সাথে পশুর সাথে অনেক সম্পর্ক আছে, যার জন্য তিনি খুব ভাল কথা বলেছেন এবং সেগুলিও আমি সমর্থন করি। তিনি আজকে যে গুরুত্বর কথা বলেছেন এর প্রয়োজনীয়তা আমি অস্বীকার করি না। এবং এটা হওয়ার প্রয়োজন আছে। আজকে আমাদের বিশেষ করে বাংলাদেশে খাদ্যসংকট এবং পুষ্টিকর খাদ্যের যে সংকট সেখানে এই বিভাগের গুরুত্ব এবং দায়িত্ব

অনেক বেশী। এবং যেখানে গুরুত্ব এবং দায়িত্ব অনেক বেশী সেখানে বিভাগের পরিচালনার যে সংগঠন হয়েছে সে সংগঠন সম্পর্কেও আরেকটু দায়িত্বশীল হওয়া দরকার। এবং সংগঠনের বর্তমান যে অবস্থা সে সম্পর্কে আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে দুই একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই যে যেসমস্ত প্রকল্প আছে তার জন্য কর্পোরেশান হয়েছে, এই কর্পোরেশান মাননীয় মন্ত্রীমহাশয় পুনর্গঠন করেছেন এবং এর প্রয়োজনীয়তা ছিল। কিন্তু একটা হাওয়া বিশেষ করে বিভিন্ন খবরের কাগজ বলছে এবং আমাদের যুক্তফ্রণ্টের শরিক দলের মধ্যে একটা আওয়াজ চালু আছে যে দলীয় স্বার্থে বিভিন্ন সরকারী যন্ত্র ও বিভিন্ন বিভাগকে ব্যবস্থা করা হচ্ছে। আমি অত্যন্ত বিনয়ের সাথে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যে প্রকল্পটী বা কর্পোরেশান তৈরী হয়েছে, সেই সংগঠনটা কিভাবে হয়েছে একটু নজর দিলেই বোঝা যাবে। আমি নামগুলি বলে দিচ্ছি। প্রকল্পের চেয়ারম্যান হয়েছে বিদ্যুৎ বোস। তিনি আমাদের ফ্রণ্ট সাপোর্টেড পি. এস. পি-র সেক্রেটারী। ডাইরেকটার শ্রী শান্তি সেন, ফ্রণ্ট সাপোর্টেড পি, এস, পি,। আমাদের মাননীয় সদস্য শ্রীবলাই দাস মহাপাত্র এর সভার সদস্য। মাননীয় বিভূতি পাহারি তিনিও সদস্য। এবং প্রশান্ত দাসগুপ্ত। আর একটি এর বিশেষত্ব হচ্ছে যারা এই বিভাগে পশুর মত পরিশ্রম করতে পারবেন না তাদের পক্ষে এই প্রকল্প কার্যকরী করা সম্ভব হবে না। এটা আমরা দেখেছি নিজেদের বাড়ীতেও পশু পালন করতে গিয়ে যে এদেরকে রক্ষণাবেক্ষণ করা এর ব্যবস্থাপনা করতে গেলে তার পেছনে যে মেহেনতী করতে হয় তা সাংঘাতিক রকমের। কিন্তু এর ম্যানেজিং ডিরেক্টর করেছেন একজন রিটায়ার্ড অফিসারকে শ্রী এস. কে, রায়চৌধুরী, এক্স-ডিরেক্টর। পোলট্রি য়্যাডভাইজর করেছেন এস, এন, চ্যাটার্জী, তিনি রিটায়ার্ড গভর্ণমেণ্ট অফিসার। টেকনিক্যাল অফিসার বি, সি, দত্ত তিনিও রিটায়ার্ড গভর্ণমেন্ট অফিসার। ডেয়ারী ইঞ্জিনিয়ার শ্রী বাগচী, তিনিও রিটায়ার্ড গভর্ণমেণ্ট অফিসার। এখন আমরা দেখছি কিছু রিটায়ার্ড লোক নিয়ে এই সংগঠন হয়েছে। স্বাভাবিকভাবে এই প্রকল্প পরিচালনা করতে গেলে এদের জন্য যে ব্যয় গাড়ী য়্যালাউন্স, হাউস রেণ্ট য়্যালাউন্স, তাদের মাইনা, তাদের মধ্যে অনেককে মাইনা দিতে হয়, এই সমস্ত রিটায়ার্ড অফিসারকে পুনর্বাসনের ব্যবস্থা হয়েছে যাদের দ্বারা এই প্রকল্প এগিয়ে নিয়ে যাওয়া, এই গুরুত্বপূর্ণ প্রকল্পট এগিয়ে নিয়ে যাওয়া সম্ভব হবে কিনা মাননীয় মন্ত্রীমহাশয়কে একটু নজর দিয়ে দেখতে অনুরোধ করছি।

[3-40—3-50 p.m.]

এছাড়া এর পরিচালনার ব্যবস্থা কীভাবে হচ্ছে দেখুন স্যার। দুর্নীতি আর কাকে বলে! আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়কে বলছি—টালিগঞ্জের ফার্মে মুর্গীর খামারে যে পশুখাদ্য বিক্রয়ের কেন্দ্র আছে, বা কাউণ্টার আছে—সেখানে চৈতন্য চক্রবর্তী নামে এক ভদ্রলোক Sales Assistant ছিলেন। তিনি ৩ হাজার টাকা defalcate করলেন। এই ৩ হাজার টাকা ডিফল্‌কেট্‌ করবার জন্য তাকে ওখান থেকে অন্যত্র transfer করা হলো। এইভাবে বিভিন্ন সেল্‌স্‌ কাউণ্টারে ডিফল্‌কেসন চলছে। যে অফিসাররা এই ডিফলকেসনের জন্য দায়ী, আমি শুনেছি, অদ্যাবধি তাদের বিরুদ্ধে কোন রকম ব্যবস্থা অবলম্বিত হয় নাই।

এরপরে এই প্রকল্পগুলি বাড়ানোর জন্য এবং এদিকে জনসাধারণকে উৎসাহিত করবার জন্য, ডাঃ স্যান্যাল বলেছেন—মুরগী পালন ইউনিট,—এটা ইউনিটের প্রশ্ন নয়—আজকে প্রতি ঘরে ঘরে মুর্গী পালন ও বিভিন্ন প্রোটীন খাদ্য তৈরী হতে পারে; তার জন্য ব্যবস্থা হওয়া দরকার এবং সরকার হতেও incentive দেওয়া দরকার। সরকার যে প্রকল্প লোন্‌ ইত্যাদি নেওয়া হয়েছে, তার ব্যবস্থা করা দরকার। এই লোন্‌ দেওয়া সম্পর্কে আমার নিজের একটা অভিজ্ঞতা আছে। এই যে লোন্‌ দেওয়া হয়েছে, এই লোন্‌ কাদের দেওয়া হয়েছে? আপনি দেখুন স্যার—এই

লোনের যদি কথা বলেন—দেওয়া হয়েছে—২৪-পরগণায় ২৫ হাজার টাকা, মেদিনীপুরে ৪০ হাজার টাকা। আমাদের ২৪-পরগণায় যে ২৫ হাজার টাকা দেওয়া হয়েছে, তার শতকরা ৯০ ভাগ পেয়েছে গাইঘাটা এবং হাবড়া। আমি ২৪-পরগণার একজন M.L.A, আমি একটা কেসের জন্য মন্ত্রীমহাশয়ের কাছে তিনবার গিয়েছি। তবুও লোন্টা এখনো পাইনি। তারপর মেদিনীপুরের নিশ্চয়ই ৪০ হাজার টাকা পাওয়া উচিত। কিন্তু এখানে এই ৪০ হাজার টাকার মধ্যে শতকরা ৮০ ভাগ পেয়েছে কন্টাই। আর কিছু ক্ষেত্রে বলার নাই। এরপর হাওড়া—১০ হাজার, হুগলী—৫ হাজার, পুরুলিয়া—১০ হাজার, দার্জিলিং—১০ হাজার টাকা পেয়েছে। এই যে মুরগী পালনের জন্য যে লোন্ দেওয়া হয়, সরকারের সঙ্গে তার বাধ্যবাধকতা আছে। মুর্গী গ্রোয়ারদের দেখা, Inspection করা—এরজন্য চারটা সেণ্টার আছে—বর্দ্ধমান, দুর্গাপুর, হওড়া এবং কলকাতা। এই যে চারটা সেণ্টার রয়েছে—এছাড়া অন্য কোথাও নাই। মেদিনীপুরে এই রকম কোন সেণ্টার নাই—যেখান থেকে গিয়ে যাদের লোন্ দেওয়া হয়েছে, যারা প্রকল্প তৈরী করছে, উৎপাদন করছে এবং তা দেখবার জন্য ও সরকারী প্রাপ্য নিয়ে আসবার জন্য কোন ব্যবস্থা মেদিনীপুরে নাই। যে সেণ্টারগুলি তৈরী করেছেন, যে সেণ্টারের মাধ্যমে তার চারধারে এটা প্রসারলাভ করবার কথা, তার আশেপাশে কোন রকম develop না করে এই প্রকল্প কি মেদিনীপুর নিয়ে যাওয়া ঠিক হয়েছে? তাতে কি তার ব্যর্থতা ও অপচয় wastage সূচিত করেনা? তারজন্য মন্ত্রীমহাশয়ের দৃষ্টি এদিকে আকর্ষণ করছি।

এটা গেল একদিক—এই পশুপালন তাঁরা দায়িত্ব নিয়ে করবেন। ডেয়ারীগুলি পরিচালনের প্রকল্প যারা তৈরী করবেন, তাদের শ্রমিক কর্ম্মচারীদের কী দুরবস্থা দেখুন! উপরতলার যে অফিসার, তাদের বিভিন্নভাবে আমলাদের উপর হাত রয়েছে। যাঁরা দুধ বিলি করেন- কলকাতায় ও তার আশেপাশে, যে সমস্ত দুগ্ধ বিক্রয় কেন্দ্র আছে, তাঁরা part-time কর্মচারী। বেকারী ও দারিদ্র্যের সুযোগ নিয়ে ছাত্রীদের part-time হিসেবে নিয়ে তাঁদের দিয়ে এই দুধ বিক্রয় করবার ব্যবস্থা করা হয়েছে।

তাদের নিয়ম কানুন কিছু নেই, দায় দায়িত্ব আছে—মাসের প্রথমে দুধের টাকা জমা পড়ে হাজার হাজার টাকা কিন্তু সেই সমস্ত টাকা অত্যন্ত নিরাপত্তাহীনভাবে সেই সমস্ত মেয়েদের কাছে জমা দিতে হয় এবং সেই টাকা আবার তাদের অফিসে জমা দিয়ে আসতে হয়। যে কোন মুহূর্তে তাদের বিপর্যয় আসতে পারে এবং যদি কোন গোলমাল হয় তাহলে তার জন্য ঐ অফিসাররা তাদের সাসপেণ্ড করেন, কাউকে ছাটাই করেন। এইভাবে অসহায়ভাবে মেয়েগুলিকে রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াতে হয় সামান্য ৩০ টাকা মাইনার জন্য। কোন নিয়ম বিধি, আচরণ বিধি সেখানে নেই, সেখানে ইউনিয়নের প্রতিও নানারকম বৈষম্যমূলক আচরণ করা হয় যেটা আমরা বর্ত্তমান যুগের ট্রেড ইউনিয়নের কোন ইতিহাসের অ, আ, ক, খ-এর মধ্যে দেখি না যেটা পশুপালন বিভাগে চলছে। আমার সময় নেই, সেজন্য বেশী বলতে পারছি না, আমি শুধু বলব এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিভাগ, যেমন খাদ্য বিভাগ, তেমন আমাদের এই একটা বিভাগ যার গুরুত্ব অনেক বেশী, বাংলাদেশের মানুষের স্বাস্থ্যরক্ষা করা, বাংলাদেশের মানুষের নন্‌জিভিটি জীবনীশক্তি বাড়াবার জন্য এই বিভাগের অনেককিছু কার্যকরী কাজ করবার আছে যদি অন্যরকমভাবে রাজনীতি বা প্রচার প্রপাগাণ্ডার মধ্যে না গিয়ে সত্যিকারভাবে এটার দিকে নজর দেন। আমি আশা করব যে আমাদের যুক্তফ্রণ্টের বিরুদ্ধে এই যে ষড়যন্ত্র এবং চক্রান্ত চলছে দলীয় স্বার্থের কথা বলে যারা এই সমস্ত আওয়াজ তুলছেন তাদের কথা উপেক্ষা করে সত্যিকারভাবে সংশোধন করে সামগ্রিকভাবে বাংলাদেশের আশীর্ব্বাদভাজন হবেন। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশচীন্দ্রমোহন নন্দীঃ** মাননীয় সভাপতি মহাশয়, পশুপালন ক্ষেত্রে এবং বৃহত্তর কলকাতার দুগ্ধ প্রকল্পের যে ব্যয়বরাদ্দ করা হয়েছে সেটা অনুমোদনের জন্য মাননীয় পশুপালন মন্ত্রী মহাশয় প্রস্তাব রেখেছেন। গত কয়েক বছর ধরে আমাদের রাজস্বখাতে আয় বাড়ছে, গত পাঁচ বছরে প্রায় ৯৪ কোটি টাকা আয় বেড়েছে। ১৯৬৬-৬৭ সালে আমাদের রাজস্বের আয় ছিল ১৮৫ কোটি ৩৩ লক্ষ কয়েক হাজার টাকা, আর ১৯৭০-৭১ সালে দেখা যাচ্ছে অনুমোদিত আয় ২৭৯ কোটি ৩১ লক্ষ ২৬ হাজার, অর্থাৎ পাঁচ বছরে আমাদের আয় বেড়েছে ৯৪ কোটি টাকা। আর এই যে খাতটা যেটাকে সাধারণভাবে বলা হয় সোসাল য্যাণ্ড ডেভেলপমেণ্ট সার্ভিসেস সেই খাতে ৯৪ কোটি টাকা বৃদ্ধির আয়ে একটা পয়সাও দেয়া হয়নি। দেখা যাবে যে প্রায় দশ বছর ধরে এই খাতে ব্যয়বরাদ্দ একই রকম আছে। শুধু তাই নয়, বোধহয় কিছু কমেও গেছে। এতবড় একটা গুরুত্বপূর্ণ খাত যেটা দেশের মানুষকে গড়ে তুলবে, শিশুদের মানুষ করবে সেখানে এই অবস্থা। শুধু তাই নয়, এমপ্লয়মেণ্ট পোটেন-সিয়ালিটি যার অসম্ভব এই রকম একটা খাতে যুক্তফ্রণ্ট সরকার যে বরাদ্দ দিয়েছেন তাতে তাদের জনদরদীর যে ভাঁওতা বুলি কতটা সেটা বুঝা যাচ্ছে। আমাদের দেশে খাদ্যশস্যের অভাব আছে, খাদ্যশস্যের স্বয়ম্ভরতার জন্য যে চেষ্টা সেটা প্রশংসনীয় কিন্তু আমাদের পুষ্টিকর খাদ্যের প্রয়োজনীয়তাও কম নয়।

[3-50—4-00 p.m.]

এর আগে যে সমস্ত বক্তা বলে গেছেন তাতে এই কথা পরিষ্কারভাবে বলা হয়েছে যে আজকাল আধুনিক মেডিকেল সায়েন্স পরিষ্কারভাবে বলছে শিশুদের শৈশবে প্রোটিন খাদ্য যদি উপযুক্ত পরিমাণে না দেওয়া যায় তাহলে তাদের বুদ্ধির বিকাশ হয়না এবং পরবর্তীকালে যে অপূরণীয় ক্ষতি হয় সেটা কিছুটা পূরণ হতে পারেনা। এটা একটা গুরুত্বপূর্ণ প্রয়োজনীয় বিভাগ এবং আমাদের শিশুদের যেখানে পুষ্টিকর খাদ্যের এত প্রয়োজনীয়তা রয়েছে সেখানে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে সেই খাতে যে গুরুত্বপূর্ণ দৃষ্টি নিয়ে দেখা উচিত ছিল এই সরকারের তা তাঁরা দেখেননি। এখন আমরা খালি কংগ্রেসের কথা শুনতে পাই। কংগ্রেসের আমলে যে সমস্ত পরিকল্পনা করা হয়েছিল আমরা আশা করেছিলাম যে তার চেয়ে অনেক উন্নততর পরিকল্পনা গ্রহণ করে সেই সবকাজের পরিধি বিস্তৃত হবে এবং আরো সমস্ত নূতন পরিকল্পনা গ্রহণ করা হবে। কিন্তু দুঃখের বিষয় আমরা নিরাশ হয়েছি যে সেখানে যুক্তফ্রণ্ট সরকার তাঁদের ব্যর্থতার পরিচয় দিয়েছেন। শুধু পশ্চিমবঙ্গেই নয় শোনা যায় সারা ভারতবর্ষে নাকি কংগ্রেস ২২ বছরে কিছুই করেনি। আমি যুক্তফ্রণ্টের বন্ধুদের বলব যে তাঁরা একবার গুজরাট কিম্বা বম্বেতে ঘুরে আসুন। গুজরাট প্রদেশের আনন্দে যে করপোরেশনের ডেয়ারি ফার্ম আছে সেটা এশিয়ার মধ্যে বৃহত্তম ডেয়ারি ফার্ম। আমেদাবাদ মিউনিসিপ্যালিটি নিজেই একটা ডেয়ারি পরিচালনা করেন। আমেদাবাদের গ্রামে একটা আধুনিক কো-অপারেটিভ ডেয়ারি আছে সেটা গাঁয়ের লোকেরা পরিচালনা করেন। আধুনিক প্রথায় সেখানে স্কীমড মিল্ক, মিল্ক পাউডার, ইত্যাদি তৈরী হচ্ছে। আজকে গুজরাট থেকে যে সমস্ত আমুল, মিল্ক পাউডার, আমুল স্প্রে বাটার, চীজ, আমুল বেবি ফুড, স্কীম্ড মিল্ক পাউডার ইত্যাদি এখানে আসে গুজরাট তাদের চাহিদা মিটিয়ে বাড়তিটুকু এখানে পাঠায়। আমাদের অত্যন্ত লজ্জার কথা যে আমরা বৃহত্তর কলকাতার জন্য যে পরিকল্পনা পশ্চিমবঙ্গ ছাড়া গড়ে তুলেছিলাম সেখানে আমরা এখন পর্যন্ত বিদেশ থেকে স্কীম্ড মিল্ক পাউডার ইত্যাদি আমদানি করে থাকি। একটু আগে ডঃ সান্যাল বলেছেন যে বাহিরে থেকে দুধ কিনে নিয়ে এসে আমাদের বৃহত্তর জনসাধারণের মধ্যে দেওয়া হচ্ছে। এতে সামান্য মাত্র শিশুরা খেতে পায়। অথচ এই বৃহত্তর দুগ্ধ পরিকল্পনার কাজ হচ্ছে বছরে বছরে বিক্রয় বাড়ছে, আর বিক্রয় বাড়ার সঙ্গে সঙ্গে লোকসানও বাড়ছে। ১৯৬৭-৬৮ সালে দুগ্ধজাত দ্রব্য বিক্রয় হয়েছে ৫ কোটি ১০ লক্ষ

৮০ হাজার টাকা, ১৯৬৮-৬৯ সালে ৭ কোটি ২৯ লক্ষ ৩১ হাজার টাকা, ১৯৬৯-৭০ সালে ৮ কোটি ৬৮ লক্ষ ৫৪ হাজার টাকার দুগ্ধজাত দ্রব্য বিক্রয় হয়েছে এবং এই বিরাট পরিমাণ দুগ্ধজাত দ্রব্য বিক্রয়ে লোকসান হয়েছে ১৯৬৭-৬৮ সালে ৭৯ লক্ষ ৯০ হাজার টাকা, ১৯৬৮-৬৯ সালে ১ কোটি ৯ লক্ষ টাকা আর ১৯৬৯-৭০ সালে ১ কোটি ২০ লক্ষ ২২ হাজার টাকা লোকসান হয়েছে। তাহলে দেখা যাচ্ছে এই দুগ্ধ প্রকল্প যতই বাড়তে থাকবে লোকসানও ততই বাড়তে থাকবে। আমরা ট্রান্সপোর্ট সার্ভিসেও সব জায়গাতে অনুরূপ লোকসান দেখতে পাচ্ছি। হয়ত এমন দিন শীঘ্রই আসছে যখন বাংলাদেশের সমস্ত রাজস্ব শুধু এই লোকসান মেটাতেই চলে যাবে, কোন প্রকল্পের উন্নতি হবে না। আমি এই কটি কথা বলে এই খাতের ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসনৎকুমার রাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ্যানিম্যাল হাসব্যান্ড্রি এবং ক্যাপিটাল আউটলের যে ব্যয় বরাদ্দ ১০ কোটির মত চেয়েছেন আমাদের মন্ত্রীমহাশয়, সেই বরাদ্দের সমর্থনে আমি কয়েকটি কথা বলতে চাই এবং সঙ্গে সঙ্গে এই দপ্তর সম্পর্কে যুক্তফ্রন্ট সরকারের কি রকম নজর থাকা উচিত সে সমালোচনা করতে চাই। প্রথম বক্তব্য হচ্ছে এই দপ্তরের প্রধান কাজ চোখের সামনে আমরা যেটা দেখতে পাচ্ছি যা সুধীরবাবু তাঁর রিপোর্টের ৪/৬ পৃষ্ঠায় রেখেছেন যে রাজনৈতিক নেতারা সে খবর কেউ রাখেননি।

না রাখার কারণ কি, তাদের দোষ থাকতে পারে। এই দপ্তর ২১/২২ বছর ধরে চলছে—একেবারে অবহেলিত দপ্তর, টাকা নেই, কাজ করার যথেষ্ট আছে কিন্তু নজর দেওয়া হয়নি। যুক্তফ্রন্ট সরকার একটা ন্যাশানাল এ্যাসেট বা জাতীয় সম্পদ হিসাবে যদি এই দপ্তরকে গ্রহণ না করেন বা ২২ বছরের পুরানো যে দৃষ্টিভঙ্গী সেটা যদি না পাল্টান তাহলে সেই লিগ্যাসি বা অবহেলা চলতেই থাকবে। স্যার, প্রথমত আমি দৃষ্টিভঙ্গী পাল্টাবার জন্য বলব। ২১/২২ বছর ধরে সেই ১৯৪৯ সাল থেকে আরম্ভ করে ১৯৭০ সাল পর্যন্ত আমরা আড়াই লক্ষ কার্ডে দুধ দিচ্ছি। সে দুধ সম্পর্কে দুর্নীতি ও ভেজালের কথা আমরা অনেক শুনেছি। তা সত্ত্বেও যদি আমরা ধরে নিই যে আড়াই লক্ষ কার্ডে আমরা দুধ দিচ্ছি তাহলে বলব যে প্রতিদিন আমরা যদি দপ্তরে খোঁজ নিয়ে দেখি তাহলে দেখবো বড় বড় অফিসারদের সুপারিশ না থাকলে দুধের কার্ড পাওয়া যায় না। বিশেষ বিশেষ গেজেটেড অফিসারদের সুপারিশ থাকলে তবেই দুধের কার্ড পাওয়া যায়। অনেক নরনারী কোলকাতায়—গ্রেটার ক্যালকাটার কথা ছেড়েই দিন, তাদের কথা অবহেলিত হয়ে পড়ে আছে, এই হচ্ছে অবস্থা। এই যে ১২৪নং হেডে যে টাকা বরাদ্দ করেছেন ৮/৯ কোটি টাকা সেটাতে আপনারা দুধ কিনবেন, বেচবেন—সমাজকল্যাণের জন্য লোকসান দেবেন। কিন্তু এর বহর কম নয়। সরকার ব্যবসা করছেন, সমাজকল্যাণের জন্য লোকসান হবে জানি কিন্তু দৃষ্টিভঙ্গী থাকা উচিত এই যে নো প্রফিট নো লস। অন্ততপক্ষে নাগরিক জীবন যাঁরা যাপন করেন, যাঁরা খাঁটি দুধ, ঘি, বাটার, মাংস পাচ্ছেন তাঁদের কাছ থেকে সেই পয়সাটা অন্তত আসা উচিত যাতে সরকারের রেভিনিউ না বাড়লেও লোকসান না হয়। স্যার, এখন দেখুন, লোকসানের বহরটা কি রকম। ১৯৬৮-৬৯ সালে ৯৭ লক্ষ টাকা লোকসান, ১৯৬৯-৭০ সালে ১ কোটি ৩০ লক্ষ ১ হাজার টাকা লোকসান, ১৯৭০-৭১ সালে ১ কোটি ২০ লক্ষ টাকা লোকসান—অর্থাৎ লোকসান বাড়ছে। যত ব্যবসা বাড়বে লোকসান ততই বাড়বে—হতে পারে যত কল্যাণ করছি ততই ঘর থেকে বিলিয়ে দিচ্ছি। যুক্তফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গীতে আসা উচিত যে সমাজকল্যাণ করতে গিয়ে, পুষ্টিসাধন করতে গিয়ে, প্রোটিন খাবার খাওয়াতে গিয়ে বা জাতীকে উন্নত করতে গিয়ে যদি লোকসান হয় স্বীকার করবো কিন্তু দৃষ্টিভঙ্গী কি এই যে লোকসান করেই চলে যাবে। ৮ কোটি টাকা দিয়ে

হরিণঘাটা চালু হয়েছিল। তারপরে কল্যাণীকে সম্প্রসারিত করা হয়েছে। শুনেছি কল্যাণী বিশ্বের মধ্যে বিশ্ববিখ্যাত শ্রেষ্ঠ গবেষণাগার বলে খ্যাতি লাভ করেছে। তা যদি করে তাহলে আমি সঙ্গে সঙ্গে এই প্রশ্ন করবো যে এখনও পর্য্যন্ত আমাদের দেশে যেখানে কল্যাণী রয়েছে সেখানে তা থাকা সত্বেও কেন ৮২টি পশু-চিকিৎসকের অভাব হবে? যে দেশে হাজার হাজার লোক বেকার রয়েছে সে দেশে ৮২টি পশু চিকিৎসকের কেন অভাব হবে তার কৈফিয়ৎ দিতে হবে রিপ্লাই'এর সময় যে আপনারা তারজন্য কি করছেন? পশু চিকিৎসা বা পশুপালনের ব্যাপারে আমার অনুরোধ এটাকে গরু শুয়োর ইত্যাদি বলে নাক সিঁটকিয়ে ডিবেটটাকে নষ্ট করে দেবেন না। তারপরে স্যার, আমি ট্রেনিং'এর ব্যাপারে ২/১টি কথা বলতে চাই। এতবড় গবেষণাগার কিন্তু কোথায় ট্রেনিং? স্যার, আপনি জানেন, হাজার হাজার গ্রামে হাজার হাজার লোকের লক্ষ লক্ষ মুরগী, ছাগল, ভেড়া, শুকোর ইত্যাদি চারিদিকে আছে। সেই সমস্ত পশুদের লালন পালন করে আমাদের বাংলাদেশের মেয়েরা। গ্রামের চাষীর ঘরের মেয়েরা এই সমস্ত পশুদের পালন করে, তাদের যত্ন করে বড করে। যদিও তাদের সঙ্গে পুরুষরা খাটে কিন্তু এই মেয়েদের ট্রেনিং দেবার ব্যবস্থা করার কথা কি আপনাদের চিন্তাতে আসে না? যে মেয়েরা বা নারীজাতি এই সমস্ত পশুদের লালন পালন করে, গো দোহন করে তাদের ট্রেনিং দেবার কোন ব্যবস্থা নেই। কেন হয়না? তাই আমি এটাকে নতুন দৃষ্টিভঙ্গীতে আনতে বলছি। স্যার, আজকে এমন অবস্থা যে ব্লকে ব্লকে চিকিৎসক নেই, ট্রেনিং দেবার ব্যবস্থা নেই, তা ছাড়া মাঝে মাঝে মিটিং ডেকে আপনাদের গবেষণার কি ফল বা আপনারা উন্নয়নের জন্য কি করতে চান তার কোন হদিশ আমরা পাই না। আমার সাজেসান হচ্ছে এই যে, ব্লকে ব্লকে ট্রেনিং সেণ্টার করতে পাবেন কিনা দেখুন।

[4-00—4-10 p.m.]

এই Blockএ Blockএ training দেওয়ার জন্য Centre করতে পারেন কিনা দেখুন। ২ নম্বর হচ্ছে, জেলায় জেলায় কি ঘটনা ঘটছে পশুজাতীকে নিয়ে, দুগ্ধকে নিয়ে, জাতির উন্নতি করার জন্য কি কি গবেষণা করছেন তার প্রতিফলন দেবার জন্য জেলা ভিত্তিক একটা করে জেলা কমিটি করুন। শুধু খাদ্য ও অন্যান্য বড় বড় শিল্প নিয়ে আমরা চেষ্টা করি কিন্তু চোখের সামনে বহুলোক আছে, বহু নরনারী আছেন তাঁরা এই পশুপালনের মধ্য দিয়ে অংশগ্রহণ করতে পারে। সেই অংশ গ্রহণ করার মত প্রকল্প সরকারের আছে কি না সেটা জানতে চাই। তারপর আমরা দেখেছি যে শূকরের অবস্থা। হরিজন ও মেথররা এই শূকর পোষে। শূকরকে পালনের জন্য কিছু টাকা ঋণ দিয়ে শূকরের ঘর করে দেওয়া, তার পালন করার জন্য শিক্ষাব্যবস্থা করা দরকার। এগুলি না করলে শহরের মধ্যে, মিউনিসিপ্যালিটির মধ্যে, হাসপাতালের মধ্যে শুয়োর পুষছি। আর শূকরে মানুষে হাসপাতালে রোগী হয়ে বসে আছি। এগুলির প্রতি দৃষ্টি রাখা উচিত। কাজে কাজেই শূকরের পালন যারা করেন, সেই জাতির মধ্যে ঢুকতে হবে এবং যারা হাঁস-মুরগী পালন করে তাদের মধ্যে ঢুকতে হবে। এই যে Penetration, আমাদের দেশের কি কোন অংশ গ্রহণ করছেন তার মধ্যে সূক্ষ্ম দৃষ্টিভঙ্গী নিয়ে গোটা জাতি তাদের মধ্যে অংশ গ্রহণ করতে শেখানো—এই যে দৃষ্টিভঙ্গীর অভাব; এটা যদি সরকারের থাকে তাহলে আমার মনে হয় সেখান থেকে সরতে হবে।

আর একটা কথা বলতে চাই। ১৯৭০ সাল থেকে শুনছি যে অনেক নুতন নুতন প্রকল্পের ব্যবস্থা করছেন। যেমন—দার্জ্জিলিং, শিলিগুড়ি, সুন্দরবন, শালবনি, দুর্গাপুর ডায়েরী, West Bengal Dairy Development Corporation ইত্যাদি—আপনারা করছেন। সেটা ভাল কথা। কিন্তু এই যে কাগজে হয়ে গেল। তারপর প্রকল্পের অবস্থা কি হবে। জুয়াচুরী, ধাপ্পাবাজী,

Party বাজী, দুর্নীতি এটা করতে করতে নষ্ট হয়ে যাবে কিনা সেটা চিন্তার বিষয়। আমার বক্তব্য হচ্ছে যে, এই প্রকল্প গ্রহণ করার সঙ্গে সঙ্গে সামনের বছরে যে প্রতিশ্রুতি দিয়েছেন সেই প্রতিশ্রুতি আমরা বিধানসভায় হাতে কলমে পেতে চাই সামনের বছর। দেখতে চাই ৬১৭টি প্রকল্প যদি গ্রহণ করা হয় তাহলে বাংলাদেশে সত্যিই ২১ বছরের tradition এ কংগ্রেসওয়ালারা যা করে গেছেন। নিজেরা গরু পুষে বলদ হয়ে গেছেন এবং জাতীকে সর্বনাশ করেছে। তার জায়গায় যদি নূতন জাতীয় সম্পদ আপনারা দেবেন। আমার শেষ কথা হচ্ছে হাসপাতাল। আমাদের বাংলাদেশে হাসপাতালের অবস্থা ভাল নয়। হাসপাতালের বরাদ্দের বেলায় মাত্র ২ হাজার ৫শত টাকা। মোট ৫৪টি হাসপাতাল, Block Development এ ডিসপেন্সারী ৩৩৪টি, Aid Centre ৪০১টি, চিকিৎসক ৩০৯টি, Milk Depot. ৫৭১টি। এই অত্যন্ত অকিঞ্চিৎকর জিনিষ। এই সংখ্যা ত্রিগুণ করতে না পারলে বাংলাদেশের ৪ কোটি মানুষের যা দরকার তদানুযায়ী আনুপাতিক জ্ঞান যদি আমাদের না থাকে তাহলে উন্নয়ন হওয়া অসম্ভব। কাজেই আমি বলবো এবং আমার প্রত্যক্ষ অভিজ্ঞতা আছে। প্রতি জেলায় খোঁজ করে দেখবেন যে ঔষধ যা যায় তা ডাক্তার নিয়ে নেয়। Fee ও নেয় এবং official visit ও দেয়। বহুকাল থেকে এ জিনিষ চলছে, এই রকম দুর্নীতি চলছে। এই দুর্নীতিকে রোধ করতে হবে। একথা বলে এই বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনারায়ণ নস্কর:** মাননীয় স্পীকার মহাশয়, পশুপালন মন্ত্রীমহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থাপন করেছেন তার উপর বক্তব্য রাখতে গিয়ে আমাদের মাননীয় সদস্য পূর্ববর্তী বক্তা যে সুর দিয়েছেন আমি সেই সুরে সুর মিলিয়ে বলছি আজকে সময়ের পরিবর্তনের সঙ্গে সঙ্গে মানুষের চিন্তাধারা সরকার কিংবা যেকোন মন্ত্রীদের প্রত্যেকের চিন্তাধারার কিছু কিছু পরিবর্তন হওয়া উচিত। সেই পরিবর্তন যদি না আসে তাহলে বাংলাদেশের কোন মঙ্গল হওয়া অসম্ভব। আজকে এই দীর্ঘ ২২ বছরের ইতিহাস ঘাটাঘাটি করার পর যে ব্যয় বরাদ্দ উপস্থিত করা হয়েছে, আমরা জানিনা এর মধ্যে কোথায় তারা বৈপ্লবিক, ঐতিহাসিক কিংবা নূতনত্ব কিংবা কোন অভিনবত্ব এনেছেন সেটা অন্ততঃ বাজেট দেখে বুঝতে পারছি না বা দেখতে পারছি না।

আজকে এই বাজেট বরাদ্দের উপর আমার বক্তব্য রাখতে গিয়ে শুধু একটা কথা আপনার মাধ্যমে রাখতে চাই। শুধু আলাপ আলোচনার সাথে এই যে পরিকল্পনা আমরা দেখতে পাচ্ছি যে এটা শুধু অফিস কেন্দ্রিক, সহর-ঘেষা পরিকল্পনায় রূপান্তরিত হয়ে যাচ্ছে। আমরা দেখতে পাচ্ছি একটা বিশেষ ঘটনা—হরিণঘাটার দুগ্ধ পরিকল্পনা যেখানে কোটি কোটি টাকা লোকসান দেবার ব্যবস্থা আছে। যেখান থেকে সুন্দর সুন্দরভাবে ভাল ভাল জাতের গরু দিয়ে প্রজনন করিয়ে দুগ্ধ সমস্যার সমাধান হবে। আমি জানিনা হঠাৎ কিছু কিছু ভাল জাতের গরু মাদ্রাজ থেকে গুজরাট থেকে নিয়ে এসে দুটিতে মিলিয়ে বাংলাদেশের গরুকে ভাল দুগ্ধ সমস্যার সমাধান কিভাবে করা যাবে। আমার মনে হয় এটা সম্ভব নয়। এই প্রসঙ্গে আমি বলতে চাই হরিণঘাটায় কয়েকটি ভাল এবং উচ্চ জাতের গরু দেখে শুনে নিলেই সমস্যার সমাধান করা যাবেনা। সমস্যার সমাধান করতে গেলে হাজার হাজার লক্ষ লক্ষ যে গরু আছে সেই গরুগুলিকে যদি উন্নত না করা যায়, তাহলে তাঁদের বিন্দুমাত্র পরিকল্পনা দ্বারা ছিটে ফোঁটা সমস্যার সমাধান মিলতে পারে কিন্তু সামগ্রিক সমস্যার সমাধান মিলবেনা। আমাদের বাংলাদেশের গ্রামাঞ্চলে লক্ষ লক্ষ হাজার হাজার গরু আছে, মাঠে খড় আছে, ঘাস আছে, সামান্য তদ্বির তদারকি করলে সামান্য একটু পরিকল্পনা করলে কি উপদেশ দিলে ভাল ব্যবস্থা হতে পারে, যে গরু আজকে দু পো কি এক পো দুধ দেয় তারা দু কেজি তিন কেজি দুধ দিতে পারে। কিন্তু সুন্দরবনের যে অবস্থা তাতে সেখানে গরুগুলি এক পো দুপো

দুধই দেয়, বেশি দেয়না। মাননীয় স্পীকার মহাশয়, আমি আজকে একথাই বলতে চাই এই গরুর তদ্বির তদারকি করবার জন্যই ব্লকে ব্লকে সরকারী কর্মচারী রাখা হয়েছে। প্রকৃতপক্ষে কতটা তারা অভিজ্ঞ সেটা জানিনা, কিন্তু গরুর যখন অসুখ হয়, রোগ দেখা দেয় তখন তাদের তদ্বির তদারকির জন্য ব্লকে যে ব্যবস্থা আছে সাধারণ গ্রামের মানুষ তার হদিশ পায়না। ফলে সেখানে মড়ক লাগে যখন তখন চাষীরা বুঝতে পারেনা ব্লকে কোথায় অফিস এবং কি ব্যবস্থাপনা আছে। তাই ব্লকে ভেটারিনারী অফিসার থাকলেও চাষীদের সঙ্গে কোন সম্পর্ক থাকেনা। এটা আমি দীর্ঘদিন ধরে দেখে আসছি। এই অবস্থার আজকে পরিবর্ত্তন দরকার। সেই পরিবর্তন ব্যাপারে আমি আপনার মাধ্যমে দু একটি ঘটনা রাখতে চাই। শুধু গরুর প্রশ্নই নয়, পোলট্রি ও শূকরের প্রশ্নও রয়েছে। আজকে আমরা জানি যে বাংলাদেশের ইঞ্জিনীয়ারিং শিল্প নষ্ট হয়ে গেল কেন্দ্র আমাদের টাকা দিচ্ছেনা বলে। টাকা না দিলে বাংলাদেশের লক্ষ লক্ষ যুবক বেকার হয়ে যাবে এবং এর কোন উপায় করা যাবেনা এটা বললে কিছু হবেনা। আজকে এর কিছু উপায় করতে গেলে সরকার যদি গরুগুলি ভাল করার বাড়াবার সন্ধান দিয়ে মানুষগুলিকে নির্দিষ্ট পেশার দিকে ডাইভার্ট করার কর্মসূচী বাজেটের এই ডিপার্টমেন্টের মধ্যে রাখেন তাহলে হয়ত তাঁরা সমস্যার সমাধান পেতে পারেন। আজকে আমরা জানি গ্রামের মানুষ মুরগী পুষতে চায় কিন্তু ভাল মুরগীর বাচ্চা তারা খুঁজে পায়না। কিন্তু মুরগীর অসুখ হয়, মড়ক লাগে কিন্তু এই অবস্থায় কি করা উচিত সেই উপদেশ পাবার জন্য সরকারী কর্মচারীদের হাতের কাছে পায়না। কিভাবে সুনির্দিষ্টভাবে ইন্জেকশন দিলে বা ঔষধ দিলে এই ব্যবস্থার সুসমাধান হতে পারে গ্রামাঞ্চলে এই ধরণের ব্যবস্থার অভাব দেখা দিয়েছে। কাজেই এই ব্যাপারে পাবলিসিটির প্রয়োজন আছে। সেদিক থেকে ব্যবস্থা অতি দুর্বল, মহাশয় যুক্তফ্রন্ট সরকার আসার পরেও সেই দুর্বলতা কাটেনি বরং বলা যায় বেড়ে গিয়েছে। আমি একটা নির্দিষ্ট কথা এই সভায় আমার কনষ্টিটিউয়েন্সী সুন্দরবন সম্বন্ধে রাখতে চাই। সেখানে কৃষি শিক্ষাব্যবস্থার প্রদর্শনী হয়েছিল।

[4-10—4-20 p.m.]

আমি বারে বারে ভেটেরিনারী ডিপার্টমেন্টে, পলট্রি ডিপার্টমেন্টের হায়ার অফিসারদের সঙ্গে সংযোগ সংস্থাপন করেছি এবং তাঁদের বলেছি হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষ এই প্রদর্শনী দেখতে আসবে কাজেই আপনাদের কি ধরনের ব্যবস্থাপনা আছে, কি শিক্ষা ব্যবস্থা আছে সেটা আপনারা একটা ষ্টল খুলে চাষীদের দেখান। এটা দেখালে চাষীরা আপনাদের কাছ থেকে কিছু শিখতে পারবে একথা তাঁদের বলেছি। আমি বারে বারে হায়ার অফিসারদের কাছে গিয়েছি, রাইটার্স বিল্ডিংস্-এ গিয়ে পলট্রি পাবলিসিটি অফিসার, সাম শিশির সরকারের সঙ্গে দেখা করেছি, জয়েন্ট ডিরেক্টরের কাছে গিয়ে ৮/১০ বার অনুরোধ করে বলেছি, আমাদের সুন্দরবনের মাঝে অন্য কোন পরিকল্পনা নেই, "সংঘের" ছেলেরা একটা সুন্দর প্রদর্শনীর ব্যবস্থা করেছে, আমাদের কৃষিমন্ত্রী কানাইবাবু এর উদ্বোধন করছেন কাজেই আপনারা সেখানে চলুন। আমি তাঁদের বলেছি আপনারা যদি সেখানে যান তাহলে আপনাদের কাছ থেকে শিক্ষা পেয়ে হাজার হাজার কৃষক কিছুটা উপকার পাবে এবং আপনাদের এই পলট্রি বা ভেটেরিন্যারি সার্ভিসের কথা জেনে তারা তাদের বাড়ীতে পোষা গরু, মুরগীর দিকে দৃষ্টি দিতে পারবে। তাঁরা তখন বললেন, হ্যাঁ, আমরা যাব। কিন্তু পরে দেখলাম তাঁদের যাবার নামগন্ধ নেই এবং তাঁদের জন্য যে ষ্টলের ব্যবস্থা করা হয়েছিল সেখানে তাঁরা যাননি। সবচেয়ে আশ্চার্য্য হলাম এই দেখে যে, তাঁদের একটা মিনিমাম কার্টসি বা অফিস ডেকোরাম নেই যে, তাঁরা বলেন আমাদের ইনএ্যাবিলিটি হয়েছে, আমরা যেতে পারিনি। এরকম সরকারী অফিসাররা যদি এর দায় দায়িত্ব নেন বা এর ডেভলপমেন্টের ভার নেন তাহলে গ্রামের গরীব, দুঃস্থ, অজ্ঞ, অশিক্ষিত মানুষের কাছে এর পাবলিসিটির ব্যবস্থা কতদূর অগ্রগতি হবে সেটা আমি চিন্তা করছি।

মাননীয় স্পীকার মহাশয়, আমি এই বাজেটের আলোচনা করতে গিয়ে মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ রাখছি যে, আজকে এটা বিশেষ প্রয়োজন। আমরা আমাদের বেকার সমস্যার সমাধান শুধু ইঞ্জিনিয়ারিং শিল্প বা অন্য কিছু দিয়ে করতে পারবনা। এর সমাধান করতে গেলে শিক্ষিত মানুষ যাঁরা গ্রামে বাস করেন, যাঁরা চাকুরী পাচ্ছেননা তাঁদের করে খাওয়ার ব্যবস্থা এর মাধ্যমে করা দরকার এবং এইদিকে তাঁদের মনোযোগ আকর্ষণ করা দরকার, এরজন্য অর্থ সাহায্য করা দরকার এবং কো-অপারেটিভ মাধ্যমে ২/৪টি পলট্রি করা দরকার। এই বাজেট যিনি এনেছেন আমি তাঁকে অভিনন্দন জানাই কারণ সুন্দরবনে একটা পলট্রির পরিকল্পনা নেওয়া হয়েছে যার জন্য ৬০ হাজার টাকা এ্যালট করা হয়েছে এবং মন্ত্রীমহাশয় রিভাইজড্ বাজেটে ১ লক্ষ ৬০ হাজার টাকা রেখেছেন। আমি জানি সুন্দরবনের মত এলাকায় এটা যথেষ্ট নয়, কাজেই এটা যদি না বাড়ান যায় তাহলে জায়গা হয়ত করা হবে, বেড়া দেওয়া হবে কিন্তু যাদের জন্য এই ঘর তৈরী সেটা হবেনা—অর্থাৎ মুরগী সেখানে থাকবেনা, ঘরগুলো খা খা করবে। আমি আশা করেছিলাম এই বাজেটে আরও বেশী টাকা এর জন্য ধরা হবে। কিন্তু সেটা যখন নেই তখন মনে হচ্ছে এই যে বিরাট বিরাট প্ল্যান নিচ্ছেন এগুলো অর্ধসমাপ্ত বা সামান্য কিছুদূর হয়ে থাকবে এবং তাতে শুধু আমাদের পণ্ডশ্রমই হবে। এই ডিপার্টমেণ্ট যেটা সকলের দ্বারা অবহেলিত তার দায় দায়িত্ব যখন এই মন্ত্রী-মহাশয় নিয়েছেন তখন তাঁর কাছে আমার বক্তব্য হচ্ছে এটা যেন শহর কেন্দ্রিক না হয়ে গ্রাম কেন্দ্রিক হয়। আমরা খবরের কাগজে দেখেছি ভেটেরিন্যারি কলেজ যেটা বেলগাছিয়াতে রয়েছে সেখানে দিনের পর দিন ধর্মঘট হয়। এই ধর্মঘটের কারণ সম্বন্ধে আমরা খবরের কাগজে দেখেছি তারা বলছে আমরা এখান থেকে কলেজ স্থানান্তরিত হতে দেব না। আমার বক্তব্য হচ্ছে যেখানে গরু বেশী করে থাকে সেখানে যদি কলেজ স্থাপন করা না হয় বা সেখানে যদি পরিকল্পনা না করা হয় তাহলে শুধু লেখাপড়া জানা মানুষের যে পরিবেশ যেটা এর উপযোগী নয় সেই শহর কেন্দ্রিক বা অফিস কেন্দ্রিক করলে এর সমাধান হবেনা। একথা বলে এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসরল দেব** ঃ মাননীয় স্পীকার মহাশয়, আমাদের এই নর্থ গেটে প্রায় ২॥ হাজার শ্রমিক [illegible]গদ্দল থেকে এসেছে, ওয়েভার জুট মিলের মালিকদের বেআইনী কারখানা বন্ধের ফলে তারা বেকার [illegible]য়ে পড়েছে। সুতরাং তারা শ্রমমন্ত্রীর সঙ্গে দেখা করতে এসেছেন সেই জন্য আপনার মাধ্যমে [illegible]মমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বাজেট উঠেছে, মন্ত্রীমহাশয় [illegible] ষ্টেটমেণ্ট দিয়েছেন সেটা আমি মন দিয়ে পড়লাম। পড়তে গিয়ে প্রথমেই লক্ষ্য পড়লো [illegible] ক্যালকাটা মিল্ক সাপ্লাই মারফত ২॥ লক্ষ ভাগ্যবান ব্যক্তি দুধ খান প্রায় ৪॥ কোটি মানুষের মধ্যে [illegible]বং তাদের জন্য আমাদের ক্ষতিপূরণ দিতে হচ্ছে ১ কোটি ২০ লক্ষ ২২ হাজার টাকা। হিসাব করে [illegible]খলাম যে এই ২॥ লক্ষ ব্যক্তির মধ্যে প্রত্যেক ব্যক্তি বছরে ৪৮ টাকা করে লাভবান হন এর [illegible]রা। মহাভারতে আছে কৌরবের যিনি কম্যানডার ইন চিফ ছিলেন, তাঁর পুত্র অশ্বত্থমা, [illegible]নি পিটুলি গোলা জল খেতেন এবং অর্জুন দুধ খেতেন। কারণ এই অর্জুনরা যে এসে একদিন [illegible]ইটার্স বিল্ডিংএ বাংলাদেশকে শাসন করবে, তার জন্য বাংলাদেশের সাধারণ মানুষ তারা দুধ না [illegible]য়ে এই ২॥ লক্ষ মানুষকে দুধ খাইয়ে প্রত্যেকটি মানুষের জন্য ৪৮ টাকা করে ক্ষতিপূরণ [illegible]য়। বাংলাদেশের যে মানুষ, যারা দুধ তৈরী করে বাংলাদেশের মানুষকে খাওয়াবে, কলকাতার [illegible]ককে খাওয়াবে—তাদের গরু কেনার টাকা নেই, গরুকে খাওয়াবার ফডার ক্রপ এর দাম যদিও আপনি কমিয়ে দিয়েছেন, তবুও সেখানে হাসপাতালের চিকিৎসার সুযোগ সেখানে নেই, সেখানে

পশুদের যে খরচ তার থেকে মাইনে বেশী। পশুদের জন্য ৪০০/৫০০ টাকা, কিন্তু কর্মচারীদের মাইনে অনেক বেশী। ডাক্তার—রোগী গরু নিয়ে গেলে সেখানে দেখানো যাবে না, ইনজেকশন করতে হলে, সেখানে তারা পয়সা চায়। কাজেই আজকে বাংলাদেশের ৪ কোটি মানুষের মধ্যে ২।। লক্ষ মানুষ যে ভাগ্যবান, যারা ৪৮ টাকা করে সরকারী কোষাগার থেকে পাচ্ছেন এবং গরীব মানুষ যারা পিটুলি গোলা জল খেয়ে সেই ৪৮ টাকা দিচ্ছে, সেই ভাগ্যবান মানুষরা শাসন ব্যবস্থা রাইটার্স বিল্ডিংসে এসে চালাবেন, এটাই আমি আশা করি। মাননীয় মন্ত্রী মহাশয় একজন সৎ ব্যক্তি, তাঁর সামনে আরও কিছু কথা বলতে চাই। একটা অভিযোগ এসেছে এই ডিপার্টমেন্ট সম্বন্ধে, সেই অভিযোগ পুরানো অভিযোগ—ভিজিলেন্স এর যে রায় ছিল, তা সত্বেও জয়েন্ট ডিরেক্টার ডিরেক্টার হয়েছে, আমি বলতে চাই সেই কথা যে গরু ছাগল কেনার কথা বিচার করে দেখুন। আগে ছাগলের যে ওয়েট, যে মোটা যে ফ্যাটি, তা না কিনে, তিনি সরু ছাগল কিনেছেন, তাতে আপাতঃ দৃষ্টিতে তিনি লাভ দেখিয়েছেন কিন্তু পরে দেখা গেছে যে সেটা ভ্যাক্সিন দেবার ফলে কমে গেছে। এবং ছাগল সপ্তাহে সপ্তাহে সাপ্লাই দেবার কথা, সেটা না দিয়ে মাসিক ভাবে দেওয়া হয়েছে, তার দরুন তার খাই খরচ বেড়ে গেছে। আমি দেখেছি যে আপনার ডিপাটমেন্ট সম্বন্ধে আরও অভিযোগ রয়েছে। এই যে চামড়াগুলো, যেগুলো ভ্যাক্সিন হয়, সেই চামড়াগুলো কি দরে বিক্রি হয়, সেটা একটু লক্ষ্য রাখবেন, আপনি সৎ মিনিষ্টার, আপনি গ্রামের কর্মী, আপনি লক্ষ্য রাখবেন যে ফ্লাডের সময় যে টাকা দেওয়া হয়েছিল, সরকারী কর্মচারীদের কাছ থেকে সেটা আনুমানিক ১৮ হাজার টাকা, কিন্তু ধরমভীরার হাতে দেখা গেছে যে মাত্র ৬ হাজার টাকা দেওয়া হয়েছে, সেই অভিযোগ আপনাকে তদন্ত করতে হবে। অভিযোগ আরও আছে যে ১৮ হাজার ১৭৫ টাকা সরকারী কর্মচারীদের কাছ থেকে তোলা হয়েছিল কিন্তু সরকারী কর্মচারীদের কোন রসিদ দেওয়া হয়নি বলে অভিযোগ এসেছে। এবং ধরমভীরার হাতে ৬ হাজার টাকা দেওয়া হয়েছে। অভিযোগ এসেছে যে যেসব লোককে আপনারা বাইরে পাঠিয়েছেন, তারা একবার নয়, দুবার নয়, তিনবার পর্যন্ত ফেল করেছেন, কিন্তু তাদের বাইরে পাঠানো হয়েছে। এই সমস্ত তদন্ত করতে হবে। চাকরী যাদের দেওয়া হয়েছে, সেখানে নেপোটিজম-এর অভিযোগ আছে আমার কাছে এবং আপনাদের কলেজের যে ইউনিয়ন, তারা দিয়েছে যে আই. সি. আইকে সন্তুষ্ট করার জন্য একটা বিলাত থেকে অসুধ আনার লাইসেন্স দেওয়া হয়েছে, যে অষুধের সাবষ্টিটুট ভারতবর্ষে পাওয়া যায়, এই অভিযোগ আছে। সেটা আপনি হিসাব করে দেখবেন যে কার্শিয়াং-এ যে ষ্টেট ভেটিরিনারী হসপিটাল আছে সেটা বন্ধ করে দেওয়া হয়েছে, সেখানে আপনারা রেষ্ট হাউস করেছেন। সেখানে মাড়োয়াড সাহেব গিয়ে ছেলে রেখে লেখাপড়া শিখিয়েছেন, এই সব নানা অভিযোগ আপনাদের ডিপার্টমেন্টে রয়েছে। আপনি ভেটিরিনারী ডিপার্টমেন্টের একজন সৎ লোক, আপনাকে এইগুলো সমস্ত নির্মূল করতে হবে। সামান্য অর্থও গরীব মানুষকে বঞ্চিত করা হয়েছে, পাড়াগাঁয়ের লোকদের দেওয়া হয়নি। পাড়াগাঁয়ের লোকদের গরুকে খেতে দেবার মত পয়সা নেই, পাড়াগাঁয়ের লোকেরা যে দুধ খাবে, তার কোন ব্যবস্থা নেই। কলকাতার লোককে দুধ খাওয়াবার ব্যবস্থা আছে। আপনি সৎ লোক, এই সমস্ত অভিযোগকে দূর করে আপনার ডিপার্টমেন্টকে সুস্থ করুন। পাড়াগাঁয়ের মানুষ আপনার দিকে তাকিয়ে আছে—যে অভিযোগ আপনি পেয়েছেন যে ভেটিরিনারী কলেজ থেকে তার বিরুদ্ধে তদন্ত করুন। এই আশা নিয়ে আপনার বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-20—4-30 p.m.]

**Sri Mahammad Salimuddin :**

जनाब स्पीकर साहब और एनिमल हसबेण्डरी के मिनिस्टर साहब !

मैं ध्यान दिलाना चाहता हुं कि १६६६ के पहले पश्चिम बंगाल में एक संकट था। १६६६ में और एक संकट आया जो मिदनापुर में हुआ और देखा गया कि १६७०-७१ के बजट में सुन्दरवन में होने जा रहा है। जबकि सुन्दरवन मैं होने जारहा है बजट से मालुम हुआ कि हालैण्ड से बारह लाख रूपया पालट्री फार्म के लिये आरहा है और यह रूपया भी सुन्दरवन ही में खर्च होने जारहा है। मैं ध्यान दिलाना चाहता हुं कि यह रूपया जो हालैण्ड से आरहा है –जलपाईगुड़ी या पश्चिम दिनाजपुर या मालदा, जहां कि मुर्गी पालन होता है, वहा नहीं आरहा है। लेकिन वहां जरुरी था। जो रूपया हलैण्ड से आरहा है, यदि सब-डिविजन या डिस्ट्रिक्ट में दिया जाय तो कुछ अच्छा हो सकता है।

दो नम्बर में देखा गया है कि जो दुध सप्लाई करता है उसकी ट्रेनिगं दुधवाले की ही ट्रेनिगं होता है और एनिमल हसबेण्डरी में वह लिया जा रहा है। तो मै ध्यान दिलाने जा रहा हुं कि वह दुध का ही काम जानता है। अगर एनिमल हसबेण्डरी में वह गया तो हो सकता है कि हमारा सरकार जो तरक्की करना चाहती है वह न होकर जितने भी मवेशी, मुर्गी पालन हैं, तरक्की करने के बजाय सब खत्म हो जायेंगे। जो नही जानता है कि इन्जेक्शन कैसे दिया जाता है दवा कैसे दी जाती है वह केसे ठीक काम कर सकता है। मै ध्यान दिलाना चाहता हू कि इस तरह के जो बेकार ट्रेनिगं लिये हुये हैं उनको इसमें न रखा जाय।

और एक चीज मैं देखता हु कि नाथ बेंगाल में ट्रेनिगं सेन्टर खुलने जा रहा है। मैं ध्यान दिलाता हूं कि जो भाग बिहार से छटकर पश्चिम दिनाजपुर में आगया है, वहां पर ट्रेनिगं सेन्टर खोला जाय मवेशी पालन के लिये, मुर्गी पालन के लिये। इसलिये मैं अपील करता हूं यह सेन्टर वहीं पर खोला जाय।

साथ ही साथ मैं देखता हुं कि ६६-७० मै जो मिल्क दुध साप्लाई होता है, कलकत्ते में ही होता है। और इस मिल्क सप्लाई में सरकार को घाटा है एक करोड़ नौ लाख का। और फिर ७०-७१ मैं जो बजट बना है उसमें देख रहा हूं कि १ करोड़ २० लाख रूपये का नुकसान होता है। तो मैं मन्त्री साहब से कहुंगा कि कलकत्ते या टाउन के लोग दुध पियेंगे क्या दिहात में, बस्ती में दुध नहीं दिया जायेगा? जब कलकत्ते मे या टाउन मे बड़े बड़े लोग हैं और वे दुध पीते है तो पहले दुध दिहातो मै सप्लाई किया जाय स्कुलों के जरिये वहां के बच्चों को। दिहात के, कस्बेके लोग इतना तो समझेंगे कि यह सरकार एक तरह से कम से कम दुध तो सप्लाई कर रही है। मैं फिर एक बार अपका ध्यान दिलाना चाहता हूं कि दुध की साप्लाई दिहातों में दीजिये, गावों में दे सकते हैं।

यही कहकर मैं बैठ जाता हूं।

**শ্রীবলাইদাস মহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশুপালন বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়, যে ১০ কোটী ৯১ লক্ষ ৪ হাজার টাকার ব্যয় বরাদ্দ দাবী করেছেন আমি তাকে পূর্ণভাবে সমর্থন করছি। কিন্তু দুঃখের সঙ্গে এই কথা বলছি যে, এই ১০ কোটী ৯১ লক্ষ ৪ হাজার টাকার মধ্যে কেবল বৃহত্তর কলিকাতায় দুগ্ধ সরবরাহ পরিকল্পনার জন্য মূলধনী ব্যয় বাবদ ৮ কোটী ৭৪ লক্ষ ২ হাজার টাকা খরচ হয়েছে। কাজেই থেকে যাচ্ছে মাত্র ২ কোটী ২৩ লক্ষ ২ হাজার টাকা। এই সামান্য টাকায় বাংলাদেশের লক্ষ লক্ষ পশুর চিকিৎসা, খাদ্য, সরকারী কর্মচারীদের বেতন ইত্যাদি নানা পরিকল্পনা সবকিছু করতে হবে, আমি মনে করি এটা সম্পূর্ণ অবাস্তব ব্যাপার। যদি সত্যকারের কৃষির সঙ্গে গোপালনকে তার খাদ্য চিকিৎসা ইত্যাদি অগ্রাধিকার দিতে হয় তাহলে আগেকার যে দৃষ্টিভঙ্গী ছিল সেটাকে বদলাতে হবে। কংগ্রেসীরা গরুর নাম ধরে অনেক বৈতরণী পার হয়েছেন কিন্তু গরুর সাথে তারা বিশ্বাসঘাতকতা করে গেছেন। আমাদের সেই দৃষ্টিভঙ্গী বদলাতে হবে। আমি মনে করি বাংলাদেশে কৃষিতে যদি উন্নত পর্যায়ে নিয়ে যেতে হয়, সে সঙ্কল্প আমরা ঘোষণা করেছি যে দেশকে ২ বছরের মধ্যে খাদ্যে স্বয়ং সম্পূর্ণ করতে হবে, তাহলে তার সঙ্গে সঙ্গে গরুর চিকিৎসা, তার খাদ্যের ব্যবস্থা যদি করতে না পারি তাহলে কৃষির উন্নতি অসম্ভব। এই সঙ্গে সঙ্গে আমি এই কথা বলবো যে খাদ্য বলতে শুধু চাল গম বোঝায় না তার সঙ্গে সুষম খাদ্য, প্রোটিন ডায়েটের দরকার। বাংলাদেশের শতকরা ৯৮ ভাগ মানুষের কংকাল সার চেহারা, তারা অপুষ্টি রোগে ভুগছে। এর কারণ বাংলাদেশের মানুষ খেতে পাচ্ছে না। কাজেই বাংলাদেশে যাতে দুধ, ঘি মাছ ডিম এই জাতিয় প্রোটিন খাদ্য প্রচুর পরিমাণে উৎপন্ন হতে পারে তারজন্য চেষ্টা করা দরকার। আমাদের যুক্তফ্রন্ট সরকার এ ব্যাপারে বিশেষভাবে দৃষ্টি দেবেন। আমি উদাহরণ দিয়ে বলছি আজ দুধের অবস্থা এমন হয়েছে যে সারা গ্রাম ঘুরলে ১ ছটাকও দুধ পাওয়া যায় না। পাঞ্জাবে যেখানে ১৪·৭৫ আউন্স দুধ জন প্রতি খাচ্ছে, উত্তরপ্রদেশে যেখানে ৮·২ আউন্স, রাজস্থানে ৮·৭ আউন্স, মহিশূরে ৩·৭ আউন্স দুধ খাচ্ছে সেখানে বাংলাদেশের ভাগ্যে জুটছে গড় প্রতি ২·৬ আউন্স। এটাও আবার মুষ্টিমেয় কতগুলি লোকের কুক্ষিগত। সাধারণ মানুষ পায় ·১। সম্পদ যেমন কতকগুলি মুষ্টিমেয় লোকের কুক্ষিগত, তেমনি দুধ ঘি মুষ্টিমেয় লোকের কুক্ষিগত। এদিকে মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, ভালভাবে দুধের যাতে উৎপাদন বৃদ্ধি হয় তার ব্যবস্থা যেন করেন। আমি খুব আনন্দের সঙ্গে বলি হুগলী জেলায় মহামায়া, কানাজলী গ্রামে ২০-২২ মণ দুধ উৎপন্ন হচ্ছে এক একটা শঙ্কর জাতীয় গাই ১০, ১৫ সের পর্য্যন্ত দুধ দিচ্ছে। সুতরাং বাংলাদেশে অসম্ভব নয় যদি আমরা কৃত্রিম প্রজননের ব্যবস্থা করতে পারি। পশু চিকিৎসার উন্নতির জন্য আমাদের বিশেষভাবে চেষ্টা করতে হবে। মাননীয় সদস্য নিরঞ্জন মুখার্জি বলেছেন যে ওয়েষ্ট বেঙ্গল পোলট্রি ডেভালাপমেণ্ট করপোরেশান সম্বন্ধে, আমি তার একজন ডিরেকটার। সংবাদ-পত্রে দেখেছি কিছু কায়েমী স্বার্থ সংশ্লিষ্ট লোক তার জন্মের সঙ্গে সঙ্গে মিথ্যা প্রচার শুরু করেছে। কোথাও বা বলা হচ্ছে প্রজাসোসালিষ্ট পার্টি দখল করেছে আবার কোথাও বা বলা হচ্ছে ডিরেক্টাররা ২ হাজার টাকা মাহিনা পাচ্ছে এবং ওর চেয়ারম্যান এ্যামবেসাডার গাড়ী চড়ে বেড়াচ্ছে। যারা এতদিন লুটে পুটে খাচ্ছিল তারাই ঐ ডেভালাপমেণ্ট করপোরেসান হওয়ার সঙ্গে সঙ্গেই নানা রকম এই ধরনের প্রচার শুরু করেছেন। মাননীয় সদস্য নিরঞ্জন মুখার্জি সবকথা জানেন না। তিনি কথাটা তুললেন বলেই আমি বলছি যে করপোরেসান গঠন করা হয়েছে তাতে বিভিন্ন রাজনৈতিক দলের লোক রয়েছে।

[4-30—4-40 p.m.]

কাজেই তিনি সব সংবাদ পাননি। তিনি অনুসন্ধান করে দেখবেন। বাংলাদেশের পশুখাদ্য সম্পর্কে পরিকল্পনা নেওয়া হয়েছে। সেটা বড় সমস্যা। ধরুন পাঁচ হাজার পোলট্রি ফার্ম, রেজিষ্টার্ড,

ফার্ম আছে। তাদের খাদ্য দিতে পারা যাচ্ছে না, ঔষধ দিতে পারা যাচ্ছে না। সেইজন্য করপোরেশনের প্রধান কাজ হবে যাতে পশুখাদ্য, বিশেষ করে মুরগীর খাদ্য, সরবরাহ করা যেতে পারে তারজন্য চেষ্টা করা। তিনি আরও বলেছেন, লোন মেদিনীপুরে নাকি ৪০ হাজার টাকা দেওয়া হয়েছে। কিন্তু তিনি জানেন না মেদিনীপুরে একটি উৎকৃষ্ট ফার্ম দীর্ঘকাল ধরে আছে। তাছাড়া জুনপুটে একটা ফার্ম হয়েছে। সেখানে মাত্র ৬০০ টাকা লোন দেওয়া হয়েছে। তিনি যদি সত্য কথা বলতেন তাহলে ভাল হত। সেখানে বিভ্রান্ত করার চেষ্টা হচ্ছে। সেখানে যা করা হচ্ছে সেটা সারা বাংলাদেশের জন্য করা হচ্ছে। ২৪-পরগণায়, হুগলী, নদীয়াতে টাকা অনেক দেওয়া হয়েছে। এতে আশ্চর্য্য হবার কিছু নেই।

আর একটা কথা বলব। কিছুদিন আগে ছাত্র ধর্মঘট হয়ে গেল, ৫ই ডিসেম্বর। এটা সকল সদস্যের চিন্তা করা দরকার। এখানে কিছু কিছু দুর্নীতির বিরুদ্ধে অভিযোগ উঠেছিল। আমি জানি মন্ত্রী মহাশয় এই দপ্তর নেওয়ার পর থেকে বিভিন্ন স্তরে যে পুঞ্জিভূত দুর্নীতি ছিল তার বিরুদ্ধে তিনি অভিযান শুরু করেছিলেন এবং সেই সঙ্গে সঙ্গে এই কথাও বলবো যে, বেলগাছিয়ায় কলেজ থাকবে মাননীয় মুখ্যমন্ত্রী বিবৃতি দিয়েছেন, প্রেস ষ্টেটমেণ্টে বলা হয়েছে, মাননীয় পশুপালন মন্ত্রী বিধানসভায় বলেছেন বেলগাছিয়ায় থাকবে। তাসত্বেও রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে সেখানে ধর্মঘট চালান হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য্য হবেন বাংলাদেশে যেখানে হাসপাতাল ৬১টা, ডিসপেনসারী সেখানে ৩৪৪, সেখানে হেলথ সেণ্টার ৪৮০ টা, সেখানে কোন জায়গায় ঔষধ যেতে পারেনি, রানীক্ষেত রোগে সহস্র সহস্র রোগী মারা গিয়েছে, সেখানে ঔষধ যেতে পারেনি। যে সেনট্রাল ষ্টোর ছিল সেখান থেকে ঔষধ যেতে পারেনি। অথচ বহু মুরগী, বহু গরু মারা গিয়েছে। অথচ এ ষ্ট্রাইকের কোন কারণ ছিলনা, যুক্তি ছিল না। রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে এটা হয়েছে। যেখানে ভ্যাকসিনেশন যাবার কথা ছিল যেতে পারেনি। ৪ লক্ষ টাকার ভ্যাকসিনেশন নষ্ট করে দেওয়া হয়েছে। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহোদয়-এর কাছে জানতে চাই, কেন এই ষ্ট্রাইক হল? কেন বাংলাদেশের গরু মুরগী মারা গেল? কেন এত টাকা লোকসান হয়ে গেল?— তা তদন্ত করা দরকার। যদি সত্যিকার যুক্তিসঙ্গত কারণ থাকে আমার বলার কিছু নেই। আর যদি অযৌক্তিক হয় তাহলে কঠোরভাবে বাংলাদেশের স্বার্থে একে রুখতে হবে। এই কথা বলে বাজেটের ব্যয় বরাদ্দ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজগদীশচন্দ্র দাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশুপালন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করেই আমার বক্তব্য রাখছি। এই অধিবেশন
৬- সুরু হওয়ার পর থেকে আজ পর্যন্ত যে আলোচনার ধারা এখানে চলেছে তার থেকে বাইরের সাধারণ মানুষের মনে এক ধারণা হয়েছে যে আমরাই হচ্ছি সরকার পক্ষ এবং বাকি সকল বিরোধীপক্ষে। এই ধারণা সাধারণ মানুষের মনে জন্মেছে এবং জন্মাবার দিকে আমাদের সদস্যরা খুব সাহায্য করেছেন। সেইজন্য এই সরকারের সমর্থন এবং বাজেটকে সমর্থন জানিয়ে নিশ্চয় বক্তব্য আমাদের রাখতে হবে। আমি আপনার মাধ্যমে আমাদের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই কয়েকটি বিষয়ের উপরে। সেটা হচ্ছে এই যে বিশেষ করে দুগ্ধ প্রকল্পে যে সমস্ত প্রতিষ্ঠানগুলো আছে সেইগুলো চালাতে গেলে তার কর্মচারীদের বাদ দিলে সরকার চলতে পারে না এবং সেই কর্মচারীদের সম্পর্কে অবহেলা দীর্ঘদিন ধরে ছিল। কংগ্রেস আমলে তো ছিল। এরপরে এরা ইউনিয়ন করেন, আন্দোলন করেন এবং সরকারকে তাদের ইউনিয়নের রেজিষ্ট্রেশানের কথা বলে এবং সে সম্পর্কে একটা এনকোয়েরী হয় লেবার ডিপার্টমেণ্ট থেকে। রেজিষ্ট্রারার অফ ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে ১১।৬।৬৯

তারিখে লেখা চিঠিতে জানান হয়, The Directorate of Dairy Development and Animal Husbandry Workers Unions will appear for varification. এবার একমাত্র ভেরিফিকেশনে হাজির হয়েছে।

অতএব এদের recognition দেওয়া হোক। কিন্তু তার পরবর্তীকালে Department এর Deputy Secretary ; Animal Husbandry, ওখানে না কি যে আরও ২টি Union আছে—সরকারী দুগ্ধ প্রকল্প মহিলা সমিতি ও Milk and Animal Husbandry Employees Association—তাদের কাছে চিঠি পাঠান যে আপনাদের এই Verification-এ হাজির হওয়া উচিত। কিন্তু তাঁরা হাজির হননি। পরে Department এর Secretary, Shri H. K. Sen. Unionকে চিঠি লিখে জানান যে আপনি আরও ৫টা Union সম্পর্কে তদন্ত করুন। এই নামগুলি হচ্ছে—(১) সরকারী দুগ্ধ প্রকল্প মহিলা সমিতি (২) Milk and Animal Husbandry Employees' Association (৩) পশ্চিমবঙ্গ দুগ্ধ ও পশুপালন কেন্দ্র শ্রমিক ও কর্মচারী সমিতি (৪) Central ডেয়ারী ওয়ার্কস পঞ্চায়েৎ (৫) পশ্চিমবঙ্গ দুগ্ধ উন্নয়ন ও পশুপালন শ্রমিক কর্মচারী পঞ্চায়েৎ। এর মধ্যে ৩টার registration এর আগে কোথায় কিভাবে আছে কেউ জানে না—সরকার জানে না। যাহোক তারপর notice দিয়া verification হয়েছে বলে আমি জানি। কিন্তু তাতে এরা কেউ হাজির হননি। ৮।১।৭০ তারিখে Registrar of Trade Union চিঠি দিয়ে জানিয়েছেন যে আপনার Department-এ সরকারী দুগ্ধ প্রকল্প মহিলাকর্মী সমিতি ও West Bengal Milk and Animal Husbandry Association verification এ participate করেনি এবং বাকী ৩টার কোন অস্তিত্ব নেই। এছাড়া আর একটা ব্যাপার হচ্ছে যে আমাদের এই বিধানসভায় গত অধিবেশনে আমরা আইন পাশ করেছি যে যাদের Union-এ সদস্য সংখ্যা বেশী তাদের recognition দেওয়া হবে। অবশ্য এটা এখনও পর্যন্ত assent পায়নি। কিন্তু তা সত্ত্বেও দেখছি যে যারা verification-এ হাজির হয়নি আপনার Department তেমনি একটা Unionকে recognition দিয়েছে। সেই Union হচ্ছে Employees' Association আপনি নিশ্চয় এট তদন্ত করে দেখবেন। অভিযোগও আমাদের বিরুদ্ধে যে আমরা না কি Department এবং রাজনৈতিক কাজে বিবেচনা করছি কি—আপনি নিশ্চয় এটা তদন্ত করে দেখবেন যে রাজনৈতিক উদ্দেশ্যে আপনার Department-কে কাজে লাগান হচ্ছে কিনা? এই সমস্ত কর্মচারীদের মধ্যে যে সমস্ত কর্মচারী দুগ্ধপ্রকল্পে কাজ করেন তাদের মধ্যে ১৯৬৬ সালের 30th September পর্যন্ত যাঁরা কাজ করতেন সকলেই তাঁরা Casual ছিলেন। কিন্তু সরকারের সঙ্গে আলোচনা করার পর এর একটা অংশ বোধহয় 50%, 6-8-66 পর্যন্ত যাঁরা কাজ করেছেন তাঁদের permanent establishment এ নিয়ে নেবার সিদ্ধান্ত হয়েছে এবং সেই অনুসারে কাজ হয়েছে বলে আমি আপনাকে ধন্যবাদ দিচ্ছি। কিন্তু সঙ্গে সঙ্গে বাকী 50% সম্পর্কে কথা হয়েছিল যে ১৯৭০ সালের মার্চ মাসের মধ্যে এদের সম্পর্কে একটা সিদ্ধান্ত নেওয়া হবে, কিন্তু জানিনা আজ পর্যন্ত এবিষয়ে কোন কিছু হয়েছে কিনা। আমি অনুরোধ করব তাদের সম্পর্কে যেন একটা কিছু করা হয়। সঙ্গে সঙ্গে আর একটা কথা হচ্ছে যাদের permanent করা হয়েছে তাদের ছুটির প্রশ্ন আছে। তাদের ছুটি দিতে গেলে নূতনভাবে লোক নিয়োগের প্রশ্ন আছে। আমি জানি হরিণঘাটা এবং কল্যানীতে এই সমস্ত জিনিষ কার্যকরী করা হয়েছে এবং যার ফলে যাদের ছুটি পাওনা হয়েছে তারা ছুটি পাচ্ছেনা। আশা করি এবিষয়ে শীঘ্র একটা ব্যবস্থা আপনি গ্রহণ করবেন।

আপনার কাছে দুগ্ধ প্রকল্প খাতে যে ব্যয়বরাদ্দ রয়েছে তাতে ১ কোটি ২০ লক্ষ টাকা ঘাটতি দেখান হয়েছে এবং এই ঘাটতি পূরণ হবে সরকারী তহবিলের টাকা নেই। আমি কতকগুলি

সাজেসন দেবো যার দ্বারা এই ঘাটতি পূরণ হতে পারে। এতে যদিও হিন্দুদের, তাদের স্বভাবতঃই সেন্টিমেন্টে লাগতে পারে কিন্তু আমি মনে করি এই সরকার হিন্দুরও নয়, কোন ধর্মের নয়, সরকার ধর্মনিরপেক্ষ এবং সেদিক থেকেই সরকারের দৃষ্টি দেওয়া উচিত। সেটা হচ্ছে বাংলাদেশের ক্যাটেল পপুলেশনের সংখ্যা ক্যাটেল সেনসাস অনুসারে প্রায় ১ কোটি ৩০ লক্ষ। এর মধ্যে ৭০ লক্ষ গাই। এই গাই-এর মধ্যে ৩০ লক্ষ দুধ দেয় আর বাকী দেয়না। এবং এরা বাংলাদেশের সমস্ত কিছুর বোঝা হয়ে দাঁড়িয়েছে নন প্রডাকটিভ এ্যানিম্যাল হিসাবে। এছাড়া দ্বিতীয় সমস্যা হচ্ছে আপনি কল্যাণীতে শংকর জাতীয় গাই উৎপাদনের ব্যবস্থা করেছেন এবং এদের প্রডাকটিভিটি বেশি, আড়াই বছর থেকে এরা বাচ্চা দিতে শুরু করে আর আমাদের দেশের গাই চার-সাড়ে চার বছর থেকে বাচ্চা দিতে সুরু করে, যার ফলে তাদের প্রডাকটিভিটি বেশী এবং দুধ দেয় বেশী। এই গরুর সংখ্যা আরো বেশী করে বাড়বে, বছরে ২ লক্ষ ৬০ হাজার গরু বাড়বে কিন্তু তাদের খাদ্য দেবার ক্ষমতা আমাদের জমির নেই। তাই আপনি যদি এখানে মিট ওয়ার্কস করেন তাহলে পর অন্ততঃ হিসাব করে দেখা গিয়েছে ৫০ কোটি টাকা বিদেশী মুদ্রা অর্জন করতে পারেন এবং তার ফলে আপনার ১ কোটী ২০ লক্ষ টাকা ঘাটতি পূরণ হয়েও আপনার তহবিলে বেশী করে টাকা আসবে এবং দেশের বেকাররাও চাকরী পেতে পারে। এটা একটু চিন্তা করে দেখবেন। এই ব্যাপারে এক্সপার্টদের সঙ্গে আলোচনা করে এই সম্পর্কে ব্যবস্থা করতে পারেন। ধর্মীয় সেন্টিমেন্ট যদি কার্যকরী হয় তাহলে এটা নিশ্চয়ই সম্ভব হবেনা। এখানে ধর্মের প্রশ্নকে বাদ দিয়ে বাস্তব অবস্থা বিচার করে দেখতে হবে। আমাদের রাষ্ট্র ধর্ম নিরপেক্ষ রাষ্ট্র এবং সেই দিক থেকে বিচার করে কাজটা করতে হবে নইলে আগামী দিনে গরু নিয়েও সমস্যার সৃষ্টি হবে যেমন এখন মানুষ নিয়ে সমস্যার সৃষ্টি হয়েছে। আমার আর একটা সাজেশন হচ্ছে কল্যাণীর যে গরু সাধারণতঃ তা একটু ডিফেকটিভ হলেই বিক্রি করে দেওয়া হয় এবং দেওয়াও স্বাভাবিক। সেই গরু ১৮ সের, ২০ সের করে দুধ দেয়, তাদের দাম ১৬ শত, ১৮ শত টাকা কিন্তু সেই গরু আর্য সমিতির কাছে বিক্রি করা হয় অর্দ্ধেক দামে। এই অপচয় বন্ধ করা উচিত। আর্য সমিতি সেই গরু নিয়ে ব্যবসা করে, সরকারের টাকায় তারা ব্যবসা করে, ৭ শত টাকার গরু প্রায় ১৪ শত টাকায় বিক্রি করে। এই পদ্ধতি বন্ধ করা উচিত। অবিলম্বে এখানে অকশন করে এই সব গরু বিক্রি করার ব্যবস্থা করা উচিত এবং এখন যেভাবে অকশন হয় তা না করে স্পিডি অকশন করার ব্যবস্থা করা উচিত। আগে ষাঁড়ও অকশন হতো যা এখন বন্ধ হয়ে গিয়েছে। এই ষাঁড় যদি অকশন করা হয় তাহলে আশে পাশের গরীব চাষীরা এই ষাঁড় কিনে চাষের কাজে লাগাতে পারে। এই সাজেশনগুলি দিলাম, আমার হাতে সময় নেই, এই কথা বলে আমি এই বাজেটকে সমর্থন করছি।

**শ্রীরেণুপদ হালদার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ পশুপালন মন্ত্রীমহাশয় যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি সেই ব্যয় বরাদ্দকে সমর্থন করতে উঠে কয়েকটি কথা বলতে চাই। স্যার, আপনি জানেন যে দুগ্ধ সরবরাহের জন্য যে ব্যবস্থা এই বিভাগ গ্রহণ করেছে, সরকার এ বছরে দুধ সরবরাহ সামান্য বাড়ালেও এখন প্রতি বৎসর বহু লোকসান হয়ে যাচ্ছে, বিরাট একটা লোকসান সরকার দীর্ঘ দিন ধরে দিয়ে আসছে। আমি মনে করি এই ব্যবসা করার কি দরকার আছে? যদি আজকে এই দুগ্ধ সরবরাহ করতে গিয়ে প্রচুর ক্ষতি হয়ে যায়, লোকসান হয়ে যায় তাহলে এর প্রধান দায়িত্ব সরকারের না নেওয়াই ভাল বলে আমি মনে করি।

জনসাধারণের অর্থ এই ভাবে অপচয় করা নিশ্চয়ই জনসাধারণ এই বিষয়ে ক্ষমা করবেন না। তাই আমি মনে করি আজ যে অপচয় হচ্ছে দুধ চুরি হচ্ছে তা অবিলম্বে বন্ধ করা দরকার। এবং এ সম্বন্ধে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যে রিপোর্ট পেয়েছেন এবং আমাদের মন্ত্রীমহাশয়ও সে সম্বন্ধে খবরাখবর জানেন সেগুলি অবিলম্বে বন্ধ করা প্রয়োজন। যাতে ভবিষ্যতে দুধ চুরি হয়ে আর

লোকসান না হতে পারে সেদিকে মাননীয় মন্ত্রীমহাশয় অবিলম্বে দৃষ্টি দেবেন। এবং আমরা মনে করি এগুলি দূর করবার জন্য একটা কমিশন নিয়োগ করা দরকার। যাতে করে এই সমস্ত দুধ চুরি সংগ্রহ পদ্ধতি এবং লোকসান যাতে বন্ধ করা যায় সেজন্য এক্ষুনি একটা কমিশন নিয়োগ করা দরকার। তারপর আমি মনে করি উন্নত জাতের গরু তৈরী করবার জন্য শংকর জাতীয় গরু উৎপাদনের জন্য সরকার ব্যবস্থা অবলম্বন করবেন। এবং এই সমস্ত শংকর জাতীয় গরু গ্রামাঞ্চলে ছড়িয়ে দেবার ব্যবস্থা করতে হবে। সারা বাংলায় এক সঙ্গে কাজ সুরু করতে না পারলেও কিছু কিছু জেলায় অবিলম্বে কাজ সুরু করা দরকার। যদি গ্রামাঞ্চলে এই কাজ সুরু করে দেওয়া যায় তাহলে আজ-কাল গ্রামাঞ্চলে যে দুধের যে অভাব তা দূর হবে। সেজন্য আমি গ্রামাঞ্চলের দিকে বিশেষ ভাবে নজর দিতে মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি। তারপরে চাষীদের সার সরবরাহ ও গরুর খাদ্য সরবরাহ যাতে সাহায্য করতে পারেন সেজন্য মন্ত্রীমহাশয় নিশ্চয়ই নজর দেবেন। চিকিৎসার ব্যাপারে যে কথা বলতে চাই সেটা হচ্ছে আজকে বিভিন্ন ব্লকে এবং ভেটারিনারী হেলথ সেণ্টারে ডাক্তারের অভাব রয়েছে এবং মন্ত্রীমহাশয় তাঁর বাজেট বক্তৃতায় উল্লেখ করেছেন যে ৮২টি পোষ্টে ভ্যাকেনসি আছে। অবিলম্বে যাতে ভেটারিনারী ডাক্তার দ্বারা এই সমস্ত পদ পূরণ করা হয় তার জন্য ব্যবস্থা করবেন। আজকে গ্রামে চিকিৎসকের অভাবে এবং ফিল্ড এ্যাসিসট্যাণ্ট যারা রয়েছে তাদের উপর অত্যন্ত প্রেসার পড়ছে। সেজন্য তারাও ঠিকমত কাজ করতে পারছেনা। এবং বিভিন্ন জায়গায় যাতে চিকিৎসার ব্যবস্থা হয় এবং বিনা মূল্যে ঔষধের ব্যবস্থা করতে পারা যায় তার ব্যবস্থা করার জন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি। কারণ গ্রামের লোকেরা পয়সা দিয়ে চিকিৎসা করাতে পারে না, সেজন্য গ্রামাঞ্চলে বহু গরু মারা যায়। সেজন্য বিনামূল্যে যাতে ঔষধ এবং ডাক্তারের ব্যবস্থা করা যায় তারজন্য মন্ত্রীমহাশয়কে বিশেষভাবে নজর দিতে বলি। পশুপালনের ব্যাপারে আমাদের গোচারণ ভূমির অভাব রয়েছে এবং গরুর খাদ্যের বিশেষ অভাব রয়েছে। এই ব্যাপারে মন্ত্রীমহাশয় যেন বিশেষভাবে দৃষ্টি দেন। এছাড়াও আমি বলতে চাই যে এই বিভাগে অর্থাভাব রয়েছে কিন্তু আমরা এখানে দেখছি যে মাননীয় মন্ত্রীমহাশয় এই বিভাগের জন্য একজন জয়েন্ট ডিরেক্টারের পদ সৃষ্টি করেছেন এবং তারজন্য অনেক অর্থ খরচ হবে। সুতরাং এর কি প্রয়োজনীয়তা আছে সেটা মাননীয় মন্ত্রীমহাশয় নিশ্চয়ই পুনর্বিবেচনা করবেন। তারপর আর একটা কথা আমি এখানে উল্লেখ করতে চাই যে ভেটারিনারী কলেজকে এখান থেকে ট্রান্সফার করে নিয়ে যাবার চেষ্টা চলছে। দীর্ঘদিন ধরে এই কলেজ থেকে বহু ছাত্র পড়াশুনা করে চিকিৎসক তৈরী হচ্ছিলেন, তাঁদের পক্ষে আজকে ভীষণ অসুবিধা সৃষ্টি হবে। মাননীয় মন্ত্রীমহাশয় যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন সেটা যেন পুনর্বিবেচনা করেন। যাতে এই চিকিৎসা কেন্দ্রটি উঠে না যায়, অন্য একটা জায়গায় করুন তাতে আমার আপত্তি নেই কিন্তু এইটি উঠে গেলে ছাত্রদের ভীষণ অসুবিধা হবে। এই কয়েকটি কথা বলে আমি এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50—5-00 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে পশুপালন মন্ত্রীমহাশয় যে ব্যয়বরাদ্দের দাবী এখানে উপস্থিত করেছেন, আমি তার বিরোধিতা করছি। ব্যক্তিগতভাবে মন্ত্রী মহোদয়কে খুব ভাল লোক বলে জানি। তবে সঙ্গদোষে আজকে যে অবস্থা, তা থেকে তিনি মুক্তি পাচ্ছেন না। একটা জিনিস এই হাউসে সতীনের ঝগড়া যে স্তরে আজকে নেমেছে, তাতে আমার মনে হচ্ছে—দপ্তরের ভার পেয়েছেন সুধীরবাবু কিন্তু ওঁর চেষ্টাকে বানচাল করে দেবার জন্য ওঁর পিছনে ও সামনে যাঁরা বসে আছেন—তাঁরা দৃঢ়প্রতিজ্ঞ। আমার বক্তব্য খুব সামান্য। আমি একটা

কথা বলতে চাচ্ছি এই পশুপালন দপ্তরে যে ব্যয় হয়েছে বিশেষ করে পশু চিকিৎসা খাতে যে ব্যয় হয়, এর একটা মোট অংশ lions share above 75 per cent আপনি ব্যয় করছেন কলকাতা এবং জেলা শহর গুলিতে। জেলা শহরগুলিতে যে পশু হাসপাতাল রয়েছে এবং কলকাতায় যে পশুচিকিৎসার ব্যবস্থা রয়েছে এর তুলনায় গ্রামাঞ্চলে আপনি যে dispensaryগুলো রেখেছেন, এই dispensary-তে অতি সামান্য একশো, দুশো টাকার ওষুধ দিচ্ছেন কেন ? বাংলাদেশ কৃষি নির্ভরশীল দেশ। এই কৃষি আবার নির্ভরশীল গো-সম্পদের উপর। শহরাঞ্চলে যারা বিত্তবান ধনী ক্ষমতাসম্পন্ন যাদের ক্রয় ক্ষমতা বেশী, তাঁরা আজ এই যুক্তফ্রন্ট সরকারের আমলে নানা রকম ব্যবসা-বাণিজ্য করে ফুলে ফেঁপে উঠেছেন। এদের জন্য যে হারে পশুচিকিৎসা খাতে ব্যয় করছেন, সেই তুলনায় যেখানে গো-সম্পদ রয়েছে—80 per cent population, যেখানে গোটা দেশের economy নির্ভর করছে সেখানে proportionately পশুচিকিৎসা খাতে ব্যয়বরাদ্দ নিতান্ত কম। দুয়ের মধ্যে বিরাট ব্যবধান। এটা দূর করবার জন্য নিশ্চয়ই আপনি চেষ্টা করবেন, যে গো-প্রজনন artificial insemination ও নানা রকম ব্যবস্থা এর জন্য চট করে পাওয়া যায়, যে কোন ব্যবস্থা Sophisticated progeny বলুন বা high progeny এবং artificial insemination easily available এখানে, অথচ দূর গ্রামাঞ্চলে যার নিতান্ত অভাব। সেই সুযোগটা গ্রামাঞ্চলে সহজলভ্য করবার ব্যবস্থা করুন।

এখানে পশুচিকিৎসার সঙ্গে যাঁরা প্রত্যক্ষভাবে যুক্ত—Subordinate Veterinary Services Class III, যাদের বলা হয় V. P. A. এবং যারা V. S. ব্লকে রয়েছে—Class II তাদের মধ্যে বিরাট অভিযোগ আছে, বিক্ষোভ রয়েছে। স্বভাবতঃই এই সার্ভিসের public recognition অপেক্ষাকৃত কম, appreciation এদের কাছে কম। এতদিন তাঁরা নানা রকম দাবীদাওয়া করে আসছেন, অথচ এর অনেকটা পূরণ করা আপনাদের পক্ষে সম্ভব হয় নাই। আমার বক্তব্য হচ্ছে এদের recognition আপনারা কেন দেবেন না ? এদের যে ট্রেনিং এর যে ব্যবস্থা কলেজে ছিল, সেই ট্রেনিং সেন্টার এখান থেকে সরিয়ে মেদিনীপুরে নিয়ে গেলেন কেন ? এর কারণ আমি বুঝলাম না। রাজনৈতিক প্রভাব থেকে রক্ষা একে করবার জন্য যদি নিয়ে যান এবং তাতে যদি দেশের মঙ্গল হয়, তাহলে আর আপত্তি করবো না। এই কলেজের সঙ্গে ট্রেনিং facilities ইত্যাদি যা এখানে পাওয়া যেত, সেই সুযোগ মেদিনীপুরে হঠাৎ আপনি দিতে পারবেন না। এটাই আমর ধারণা।

তারপর আমার বক্তব্য হচ্ছে আপনি নর্থ বেঙ্গলের দিকে একটু দৃষ্টি দিন। আগেও বলেছিলাম আপনাদের দৃষ্টি কেবল সাউথ বেঙ্গলের দিকে সীমাবদ্ধ। নর্থ বেঙ্গলের জন্য আপনারা কিছু করছেন না। ঐ রায়গঞ্জের জন্য আপনারা কি করছেন ? যে একটা Sub divisional town তারজন্য কি করেছেন ? What have you done there ?

বালুরঘাটে ডিসপেনসারী করে দিয়েছেন—সেখান থেকে আমাদের জেলায় আপনি জানেন দ্যাট হ্যাপেন্স টু বি দি কর্ণার অফ দি ডিসট্রিক্ট, থ্রু আউট দি ডিসট্রিক্টে আপনারা কি করছেন ? এর জন্য মালদহ জেলা বিক্ষোভ করতে পারে, নর্থ বেঙ্গলের প্রতিটি জেলা বিক্ষোভ করতে পারে এবং আপনারা আসনে এসে যেন প্রতিজ্ঞা করে নিয়েছেন যে নর্থ বেঙ্গলের জন্য কোন ব্যবস্থা করা হবেনা। প্রপোরসানেটলি যে ব্যবস্থা করা দরকার তার অর্ধেকও সুযোগ এরা পাচ্ছেনা, এই ব্যবস্থা প্রতিটি দপ্তরে রয়েছে বলা যায়। এই রকম বিমাতৃসুলভ মনোভাব আপনাদের মনে কেন গজাচ্ছে বলতে পারেন কি ? কি করেছেন নর্থ বেংগলের জন্য এই বাজেটে বলুন। আপনি একটা ভাল ইঙ্গিত করেছেন যে পোলট্রি মারফত বেকার সমস্যার ইত্যাদির খানিকটা সমাধান করবেন। এটা করলে ভালই হবে। কিন্তু আমরা দেখছি কোন জায়গায় মুর্গী পাঠালে ১৫ দিন যেতে না যেতে অর্ধেক মুর্গী চলে যায় তাদের

কোনরকম পরিচর্যা হয়না বলে। আপনারা ডিসপেন্সারী ব্লক পর্যায়ে রেখেছেন, সেই ডিসপেন্সারী প্রতিটি ব্লকে যদি দুটো করে হয় সেক্ষেত্রে ৩৬৪টি ব্লকের মধ্যে ৪০৬টি হয় কি করে, অন্ততঃ এর ডবল হওয়া উচিত। তারপর বি. ডি. ও হ্যাপেন্স টু বি দি ক্যাপটেন অব দি টিম, আপনাদের যে পশু চিকিৎসা ব্লক পর্যায়ে আছে এর কর্মচারীরা বি. ডি. ও-র নিয়ন্ত্রণাধীনে ছিল, আজকে শুনছি সেগুলি স্বতন্ত্রভাবে করার চেষ্টা করছেন। বি. ডি. ও কৃষির সঙ্গে যুক্ত অফিসার, এদের ক্লোজ সমন্বয় থাকা দরকার। এইজন্য আপনাকে বলছি আপনি এটা ভেবে দেখুন—অ্যাডমিনিষ্ট্রেটিভ ষ্ট্রাকচারের যে পরিবর্তন আপনি আনতে চাচ্ছেন একটা প্রস্তাব আছে এটা ভাল করে বিবেচনা করে দেখুন—একটা এনটায়ার সেট আপ যদি বদল করে দেন সেটা যদি ভাল হয় বলার কিছু নেই কিন্তু আপনাদের মধ্যে যে সতিনের ঝগড়া চলছে এতে অমঙ্গলই সূচনা করে। আমাদের মন্ত্রীমহাশয় ভাল লোক, মন্ত্রীমহাশয়ের বিরুদ্ধে আমাদের কোন অভিযোগ নেই কিন্তু ওঁরা পারিপার্শিকের বিরুদ্ধে আমার বিরাট অভিযোগ এবং ওখানে আমাদের পরিষদীয়মন্ত্রী যেভাবে রয়েছেন তাতে আরো বিপদজনক অবস্থা। যাহোক আমি যেকথাটা বলছিলাম আপনি যে বেকার সমস্যার সমাধানের ইংগিত করেছেন কিন্তু ফুড পাবে কি করে? আপনি যে মেস তৈরী করে দেবেন, ফুড কলকাতায় পাওয়া যায়, পোলট্রিফার্মে পাওয়া যায়—এর জন্য একটা ট্রান্সপোর্ট কষ্ট আছে, আপনারা নিজেদের উদ্যোগে করতে পারেন। আপনারা কি পোলট্রি ফুড তৈরী করার যে মেস সেটা নর্থ বেঙ্গলে করতে পারেন না, অন্ততঃ জেলা ভিত্তিক করতে পারেন কিনা দেখুন এবং এই ব্যবস্থায় উৎসাহ দেয়ার জন্য আমি আপনার কাছে অনুরোধ করব। আর একটা কথা সীমান্ত জেলা যেগুলি রয়েছে তাতে দেখেছি অন্য জায়গা থেকে যে গরুগুলি আসে বিভিন্ন মেলায় সেখানে তারা কনটামিনেটেড এবং কনটাজিয়াস ইনফেকসন তৈরী করে নেয়। এটাকে চেক করতে পারেন কিনা একটু দেখুন। আমরা দেখেছি সীমান্ত এলাকার ওপাড় থেকে এসে একটা গরু বা মহিষের ব্যাধী আরম্ভ হয়, এর পরে গ্রামকে গ্রাম চলে গেল। বর্ষার সময় যখন গরু বাছুরের আদান প্রদান হয় চাষাবাদের সময় আমরা দেখেছি এটা মারাত্মক আকারে দেখা দেয়।

[5-00—5-10 p m.]

ব্যারাম হলে পরীক্ষা-নিরীক্ষা ইত্যাদির ব্যাপারে সিরাম ইত্যাদি নেই বললেই চলে এবং তার ফলে অনেক গরু মারা যায় এবং চিকিৎসা ওখানে নেই বলেই আমরা জানি যদিও আমরা দেখেছি কলকাতায় ব্যারাম হলে চিকিৎসার জন্য কিছু ওষুধপত্র ইত্যাদি দেওয়া হয়। আর একটি জিনিস সম্বন্ধে আমি সাবধান করে দিতে চাই যে আপনার ডিপার্টমেণ্ট থেকে পাবলিসিটি ইত্যাদির হেল্প নিয়ে এগিয়ে আসা উচিত। আজকে এগ্রিকালচারাল ক্রপ রক্ষা করার জন্য নানান রকম মারাত্মক ধরণের ইনসেকটিসাইড ওষুধ ব্যবহার করা হচ্ছে এবং এগুলি যখন ফসলের উপর স্প্রে করা হয় তখন স্বভাবতঃই ঘাসের উপর এগুলি পড়ে। ঘাসগুলি যখন খুব সবুজ হয়ে ওঠে তখন মানুষে জানেন না মনে করে খুব উৎকৃষ্ট ঘাস হয়েছে এবং কেটে নিয়ে এসে গরু-বাছুরকে খাওয়াচ্ছে। তারফলে দেখা যাচ্ছে গো-মড়কের মত অবস্থা হচ্ছে। এর জন্য আপনারা কি ব্যবস্থা করছেন? আমার মনে হয় এর জন্য আপনার ডিপার্টমেণ্ট পাবলিসিটির হেল্প নিয়ে ফিল্ম তৈরী করে জনসাধারণের মধ্যে প্রচারের ব্যবস্থা করুন। সেইজন্য আমি আপনার কাছে নিবেদন করবো যে এগুলি সম্বন্ধে আপনারা একটু নজর দিন। ব্যারাম হলে তো মরছেই তার সঙ্গে আবার এই রকম ওষুধ খেয়ে মরছে, কাজেই এগুলি থেকে বাঁচাবার চেষ্টা করুন। আমার লাষ্ট কথা হচ্ছে এই যেটা জগদীশবাবু বললেন যেমন পপুলেসন এক্সপ্লোসান হয়েছে তেমনি সারপ্লাস ক্যাটেল পপুলেসন যেগুলি হয়েছে সেগুলি আনইকনমিক ডিসপোজ অফ করা দরকার। এর জন্য গোড়াতেই পাবলিক এডুকেসান দরকার, সেন্টিমেণ্ট কিওরড করা দরকার এবং এই আনপ্রোডাকটিভ এলিমেণ্টগুলির গোচারণভূমি নেই, খাদ্যের অভাবে এই ভাবে ব্রিয়ার

আপ এনিম্যালগুলি আনইকনমিক হয়ে যাবে এবং তাতে হিউজ পপুলেসন বাড়বে। কাজেই পাবলিসিটির সাহায্যে এগুলি ডিসপোজ অফ এর পরিকল্পনা আপনারা গ্রহণ করুন এবং তার মধ্যে জনমত সৃষ্টি করার প্রয়োজন হবে। আপনার দপ্তরের মাধ্যমে পাবলিসিটির সাহায্য নিয়ে এই আন-প্রোডাকটিভ এনিম্যালগুলি ডিসপোজ অফ করার জন্য সচেতন হওয়া দরকার এবং পাবলিক সেন্টিমেণ্ট যাতে অফেনডেড না হয় এ্যাট দি সেম টাইম এগুলি যাতে কাজে লাগে, দেশ এর থেকে যাতে মুক্তি পায় তার ব্যবস্থা করা দরকার। আমার কাছে ১৯৫১ সালের ফিগার রয়েছে এবং তখন যে ক্যাটেল পপুলেসান হয়েছিল ১৯৬১ সালে তার চেয়ে অনেকগুণ ক্যাটেল পপুলেসন বেড়ে গেছে। শুধু জনসংখ্যাই এক্সপ্লোসন হয়নি, ক্যাটেলের সংখ্যাও বেড়ে গেছে। এটাকে ডিসপোজ অফ করার পরিকল্পনা আপনারা তৈরী করুন। এর জন্য যারা চীৎকার করছেন মি: বেষ্টার উইচের মত সদস্যরা আশা করি সাহায্য করবেন। এটা একটা সাংঘাতিক ধরণের প্যারাডক্স—মিনু মাসানি বলেছেন আওয়ার ইণ্ডিয়া ইজ এ ল্যাণ্ড অব প্লেণ্টী বাট ল্যাণ্ড অব পভার্টি। একজন দুই হাতে দুই বালতি দুধ নিয়ে দাঁড়িয়ে আছে ছবিতে আমরা দেখেছি, আর পভার্টির জন্য অনেকে দুধ খেতে পায় না। সেই জন্য গ্রামের মানুষদের জন্য সস্তায় দুধ সরবরাহ করা দরকার। শহরের লোকেদের পয়সা বেশী, খরচ করতে পারে বেশী কিন্তু গ্রামের লোকেদের এমন ক্রয় ক্ষমতা নেই যাতে করে তারা বেশী দাম দিয়ে খেতে পারে। তাই গ্রামাঞ্চল থেকে সহরে যদি দুধ নিয়ে আসা হয় তাহলে আপনারা যেটা শোষণের কথা বলেন সেটাই গ্রামাঞ্চলের মানুষদের প্রতি করা হবে বলে আমি মনে করি। তাই আমি অনুরোধ করছি যে সেদিকে একটু নজর দেবেন এবং এখানকার মত প্রোপোরশনেটলি যাতে সেখানে বিনামূল্যে ওষুধ পাওয়া যায় তার উপর বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুধীরচন্দ্র দাস**ঃ মাননীয় স্পীকার মহাশয়, আঁদেরেল সদস্য মাননীয় নলীনাক্ষ সান্যালের বক্তৃতা শুনে মনে হল ফাঁকা কলসীর বেশী আওয়াজের মত। আমি মনে করেছিলাম যে তাঁর বক্তৃতার মধ্যে কিছু সারবত্তা থাকবে। কিন্তু তিনি যেকথা তুলেছেন তাতে এই ধারণা হয়েছে যে কিছু ব্যয় না করেই দুধ খাবার ইচ্ছা বেশী। এই জন্য বলছি যে তাঁর অনেক কথার মধ্যে সবটার পরিষ্কার ধারণা নেই বলে আমার ধারণা। কিন্তু তিনি বলেছেন যে গোচর কি করে পাওয়া যাবে—

গোচর পাওয়া যাবে না, পাওয়া কষ্টকর। তিনি ভূমি সংস্কার দপ্তরের সঙ্গে আলোচনা বা তাদের সহযোগিতার কথা বলেছেন। সেই প্রসঙ্গে বলি, মানুষের খাদ্য উৎপাদনের জন্য বহু আগে থেকেই কংগ্রেস দল তা বন্দোবস্ত দিয়েছেন, তারপরে জবরদখল হয়েছে কাজেই সেখানে কিছু পাওয়ার সম্ভাবনা নেই। সুতরাং নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে আমাদের গোখাদ্যের সৃষ্টি করতে হবে। এই প্রসঙ্গে বলতে গিয়ে বলি, যাদের ৫ বিঘা জমি আছে তারা ৫ কাঠা, যাদের ১০ বিঘা জমি আছে তারা ১০ কাঠা এইরকম ভাবে জমি যদি গো-খাদ্যের জন্য নির্দিষ্ট করে না রাখেন তাহলে গো-খাদ্য সৃষ্টি করা যাবে না এবং দুধও পাওয়া যাবে না। তারপরে তিনি প্রজননের কথা বলেছেন। আমি তাঁকে বলব, এ সম্পর্কে তিনি ভুল ধারণা করে রেখেছেন। বিভিন্ন জেলাতে সফর করে আমি যা রিপোর্ট পেয়েছি তাতে বলতে পারি গড়ে শতকরা ৫০ ভাগ সাকসেসফুল হয় ইনসেমিনেসান—কৃত্রিম প্রজনন। আমি বিভিন্ন হাসপাতালের যা রিপোর্ট দেখেছি তাতে দেখেছি কোথাও ৭০, কোথাও ৬০ বা ৫০ বা কোথাও ৪০ এই হারে হয়। সুতরাং মোটামুটি এই হারেই চলেছে, এটাকে এখন আর বেশী উন্নত করা যায়নি, এই অবস্থা মেনে নিয়েই আমাদের কাজ করতে হবে। ডাক্তারদের অভাবের কথা বলেছেন মাননীয় সদস্য শ্রীসনৎকুমার রাহা মহাশয়। তিনি নিশ্চয় জানেন যে আমাদের ভেটেরেনারী কলেজ থেকে

২০/২৫টি করে ছেলে পাশ করে কিন্তু অভাব অনেক বেশী। এই অভাব শুধু পশু চিকিৎসা দপ্তরে নয়, পশু পালন দপ্তরেও রয়েছে, কিছুই পুরণ করা যাচ্ছে না কারণ সেখান থেকে নির্দিষ্ট সংখ্যক ডাক্তার পাশ করে বেরোয়। এবারে যে ২০টি ছেলে পাশ করে বেরিয়েছিল তাদের তাড়াতাড়ি করে এ্যাপয়েন্টমেন্ট দেবার ব্যাবস্থা করা হয়েছে। সুতরাং এই অবস্থায় আরো তিন বছর লাগতে পারে এই অভাব পুরণ করতে। সেইজন্য আমরা কল্যাণীতে আর একটা বিশ্ববিদ্যালয় খুলে তাড়াতাড়ি যাতে ডাক্তার পাওয়া যায় তারজন্য আমরা চেষ্টা করছি। তারপরে স্যার, আমি বলব যে আমি ভেবেছিলাম বোধহয় গরুকে আর রক্ষা করা যাবে না, দুধও বাড়বে না, সমস্ত নষ্ট হয়ে যাবে। স্যার, আমি একটি জেলার কয়েকটি গ্রামে ঘুরে দেখেছি যে সেখানকার মত যদি বাংলাদেশের লোকেরা গোখাদ্য সৃষ্টি করে এবং কৃত্রিম প্রজনন করে শঙ্কর জাতীয় গরু রাখতে পারে তাহলে বাংলাদেশের প্রতি গ্রামে গ্রামে একেবারে মণ মণ দুধ উৎপন্ন হতে পারে। স্যার, এই প্রসঙ্গে আমি হুগলী জেলার কানাজুড়ি ও মহামায়া গ্রামের কথা বলতে চাই। মহামায়া গ্রামের কথা এখানে যারা হুগলী জেলার মাননীয় সদস্যরা আছেন তাঁরা জানেন। সেখানকার কথা শুনে আমি ছুটে গিয়েছিলাম দেখতে। সেই মহামায়া গ্রামে দেখলাম, ৪২টি ঘর আছে, তারমধ্যে ১২টি সদগোপ বাকি অন্য জাত। ১২ জনের গোয়ালেই দেখেছি ২০/২৫টি করে সাইওয়ালা জাতীয় গাই—অর্থাৎ, আমাদের পাঞ্জাবের মুলতানীর মত খুব বড় গাই। সেই সমস্ত গাইগুলি ১০/১২ সের করে দুধ দেয়। তাদের কাছ থেকে ফিরে এসে আমি জমায়েত করে গ্রামের লোকেদের জিজ্ঞাসা করেছিলাম যে কত দুধ এই গ্রামে উৎপন্ন হয়। তারা বললেন, গড়ে ২০/২৫ মণ দুধ মহামায়া গ্রামে প্রতিদিন উৎপন্ন হয়। কানাজুড়ি গ্রামেরও ঠিক সেই রকম অবস্থা। সেখানে সেই সমস্ত গাই কি করে সৃষ্টি হয়েছে জানতে চেয়ে জানলাম, তারা ৭/৮ বছর আগে থেকে সেই সাইওয়ালা জাতীয় গাই-এর কৃত্রিম প্রজনন করে তার বংশধারা বদলে দিয়েছেন এবং সেখানে ভালো জাতের গাই তৈরী হয়েছে, সেই গাইগুলি খুব সুন্দর গাই। সেখানকার গো খাদ্যের ব্যাপারে বলি, তাদের গো-চরে ছাড়তে হচ্ছেনা সেখানে গোখাদ্য তারা সৃষ্টি করছেন এবং সরকারী খাদ্য সেই সমস্ত এলাকাতে কিছু কিছু করে দেওয়া হচ্ছে। বিশেষ করে যেখানে গো প্রজননের জন্য একটি বিশেষ এলাকা নির্দিষ্ট করা হয়েছে সেখানে গোখাদ্য বিতরণ করা হচ্ছে। মুর্শিদাবাদ, নদীয়া, ২৪-পরগণা এই তিনটি জেলাতে বেশী করে কাজ করার জন্য আগে থেকেই প্রোগ্রাম নেওয়া হয়েছে।

[5-10—5-20 p m.]

অন্য জেলাগুলিতে কিছু কাজ হয়নি একথা আমি জানি এবং সেই জেলাগুলিতে এখনই গো-প্রজনন করে গরু জাতকে বদলান যায় এটা আশা করছেন; বা অনেক কথা তুলেছেন। কিন্তু তার সম্ভাবনা নেই যতক্ষণ পর্য্যন্ত এর পিছনে প্রচুর টাকা দিয়ে গ্রামে গ্রামে কেন্দ্র করে দেওয়া না যায়। যেখানে ২৪-পরগণা, নদীয়ায় কাজ হচ্ছে সেখানে ২ মাইল অন্তর প্রজনন কেন্দ্র আছে। একটা থানাতেও একটি প্রজনন কেন্দ্র নেই। একটা মহকুমাতেও নেই এটা আমি জানি। শুধু টাকার অভাব। মূল কথা সীমিত অর্থের মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। কিন্তু আমি আশা রাখছি; আশবাদী মন নিয়ে যে হুগলীতে আমি নিজে যা দেখেছি, বর্দ্ধমানে, মেমারিতে যা দেখেছি কৃষ্ণনগরে যা দেখেছি, মুর্শিদাবাদে কিছু আংশিক দেখেছি তাতে এই আশা হয়েছে যে কৃত্রিম প্রজনন করে নিশ্চয়ই গো-জাতিকে বদলে দেওয়া যেতে পারে এবং গো-খাদ্য গো-চারণের উপর নির্ভর না করে আমাদের যদি জমির কিছু অংশে গো-খাদ্য সৃষ্টি করে কিছুটা সরকারী গো-খাদ্য তৈরী করে সরবরাহ করতে পারি তাহলে নিশ্চয়ই বাংলা দেশের চেহারা পাঁচ বছরের মধ্যে ফিরে যেতে পারে। অনেক উন্নত হতে পারে। আমাদের আর একজন বন্ধু বলেছেন

কলকাতায় সরকারী কার্ডের কথা। নিশ্চয়ই, শুধু কলকাতাকে বাঁচাবার জন্যই আমরা কার্ড করবো না। গ্রামাঞ্চলের দিকে দৃষ্টি রেখে কাজ করবো। তবে ২২ লক্ষ কার্ডের এটা তারা ভুল report করেছেন যে ২২ লক্ষ card। ১০ লক্ষ শিশু এবং অন্যান্য লোক উপকৃত হচ্ছে এবং পরিবার পিছু ৫ জন। গ্রামাঞ্চলে আজকে দুধ যদি বাড়াতে হয় তাহলে আমাদের যে মনোভাব তৈরী হয়েছে যে, গরুর সেবা করবো না, অথচ দুধ খাব। লেখাপড়া জানা ছেলে যারা আছে তাদের বাপ প্রথমে বলে চাকুরী করবার জন্য এবং তারা বাড়ীর গরু চাষের কাজে কিছুতেই যেতে চায়না, গোয়াল ঘর পরিষ্কার করতে চায় না। আমি দেখেছিলাম যে, অশোকনগরে একজন M. B. পাশ করা ডাক্তার তাঁর স্ত্রী গোশালার সেবা করছেন, অশোক নগর উদ্বাস্তু কলোনিতে refugee-রা তারা আদর্শ দেখিয়েছে। অনেক শিক্ষিত ছেলেরা তারা গরু রেখে মাসে ২।৩ শত টাকা আয় করছে। মুরগী রেখে ১ হাজার ৫ শত বার এক এক জন মুরগী রাখছে এবং মুরগী পিছু ১ টাকা, ১০ টাকা আয় করছে এবং মাসে ২ শত, ৩ শত, ৪ শত, ৫ শত, টাকা আয় করছে। এটা আমি নিজে দেখে এসেছি, এবং এতে আমার মনে সেই আশা সৃষ্টি হয়েছে যে গো-উন্নয়ন হতে পারে, যদি আমরা এটা করে ঠিকমত প্রয়োগ করতে পারি এবং গ্রামাঞ্চলে এটাকে ছড়িয়ে দিয়ে গো প্রজননের কাজ করতে পারি। পশু চিকিৎসা করারও সমস্যা দেখা দিয়েছে। সত্যিকথা বলেছেন মাননীয় সদস্যগণ। আমি অত্যন্ত মনোকষ্টে কাটাচ্ছি, যেখানে যাই সবরে বলে যায় ৪ শত টাকার মাত্র ঔষধ। অথচ সেটা ৩ মাসের মধ্যে শেষ হয়ে যায়। আমরা কিছুই দিতে পারিনি, এই বরাদ্দকে বাড়ান এ পর্য্যন্ত যে আর্থিক সমস্যা আছে তাতে বাড়ানো যায় নি। আগেকার থেকে অল্প কিছু বাড়িয়ে এইরকম করে এই পর্য্যন্ত পৌছাতে হয়েছে। কাজেই পশু চিকিৎসাতেও সেই আর্থিক সংকট রয়েছে। কৃত্রিম প্রজননের দিকেও সেই একই জিনিষ রয়েছে। কিন্তু এটা একটা বৃহত্তর গুরু দায়িত্ব বলে আমি মনে করি। কৃষি সম্পদ বেশী করার জন্য দেশে আজকে যেমন বেশী অর্থ বরাদ্দ করছে, খাদ্য দপ্তরের দিকে যেভাবে নজর দিচ্ছেন, এটা তার থেকে আরো গুরুত্বপূর্ণ বলে গ্রহণ করা উচিত। এর পিছনে আরো বেশী টাকা খরচ করা উচিত এবং তবেই আমাদের দেশকে সুস্থ করতে পারবো এবং সুষম খাদ্য সৃষ্টি ক'রে আমাদের জাতির পরমায়ু স্বাস্থ্য আমরা বাড়িয়ে দিতে পারবো। চেহারা বদলে দিতে পারবো এটা আমি বিশ্বাস করি। অন্যান্য অঞ্চলের কথা অনেকে বলেছেন। কর্পোরেশনের কথা বলেছেন। কর্পোরেশন নূতন হয়েছে। কাজ করতে নেমেছে মাত্র। বিশেষ ক'রে Poultry-র খাদ্য তৈরী করবার জন্য চেষ্টা আরম্ভ হয়েছে। এবং North Bengal-এর কথা ডঃ জয়নাল আবেদিন বলেছেন নিশ্চয়ই তারদিকে নজর দিচ্ছি সেখানে যাতে কেন্দ্র করা যায় তার জন্য চেষ্টা করবো যাতে খাদ্য সরবরাহের Unit থাকে। উত্তরবঙ্গে যাতে পশুর খাদ্য, মুরগীর খাদ্য সরবরাহ করা যেতে পাবে তার কারখানা করবার জন্য আমরা নিশ্চয়ই চেষ্টা করবো।

মাননীয় সদস্য একজন, দুর্নীতির অভিযোগ করেছেন ছাগলের চামড়া নিয়ে। আমি সেই অভিযোগ দুর্নীতি দমন বিভাগে পাঠিয়ে দিয়েছি। আমি এ বিষয়ে দেখব, এবং তিনি যত বড় অফিসার হোন, যত বড় দায়িত্বপূর্ণ পদেই থাকুন না কেন আমি দোষী হলে তাঁকে ক্ষমা করব না। তার সম্পর্কে যথোচিত মনোভাব নিয়ে আমি কাজ করছি, আমি কঠোরভাবে দুর্নীতি দমন করব।

আমরা জানি যে দুধে লোকসান হচ্ছে। সেই লোকসান পূরণ করতে গেলে দুধের দাম বাড়ান ছাড়া সম্ভব নয়। দুধ এখন আমরা ১·১৬ এবং ৮৬ পয়সায় বিক্রী করছি। অন্য জায়গায় যদি দেখেন দেখবেন এই দুধ দেড় টাকা দুই টাকার কমে কিনতে পাচ্ছে না। আমরা সাবসিডি দিতে গিয়ে ক্ষতি করছি। আমি চিন্তা করব দুধের দাম বাড়ান উচিত কিনা। সে বিষয়ে সকলের সঙ্গে যুক্তি করে চিন্তা করব। ক্ষয়ক্ষতি দিয়ে বেশিদিন চালান উচিত নয়, শুধু ক্ষয় ক্ষতি দিয়ে কোন

জায়গায় ষ্টেট বরাবর চলেনা চালান উচিতও নয়, একথা আমি বিশ্বাস করি। সেদিকে দৃষ্টি রেখে আমি কাজ করছি। আর যেসব খুচরো কথা উঠেছে সে সবের উত্তর দেওয়া সময়াভাবে সম্ভব নয়। আমি আশা করি যে সমস্ত ছাটাই প্রস্তাব এসেছে তা প্রত্যাহার করে নেবেন এবং আমার মূল দাবী সমর্থন করবেন। আমি সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি।

The motion of Shri Sachindra Mohan Nandy that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Santosh Kumar Roy that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Pijus Kanti Mukherjee that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Dr. Nalinaksha Sanyal that the amount of the damand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Gyan Singh Sohanpal that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Sudhir Chandra Das that a sum of Rs. 10,97,04,000 be granted for expenditure under Grant No. 24, Major Heads : 33—Animal Husbandry and 124—Capital Outlay on Schemes of Government Trading – Greater Calcutta Milk Supply Scheme.", was then put and agreed to.

## GOVERNOR'S REPLY TO THE ADDRESS

**Mr. Speaker** : Honourable Members, in accordance with rule 23 of the Rules of Procedure and Conduct of Business of the House, I am to report that the following reply to the Address of Thanks has been received from the Governor :—

"Raj Bhavan,
Calcutta,
February 28, 1970

Dear Mr. Speaker,

I shall be obliged if you kindly convey to the Members of the Legislative Assembly that I have received with great satisfaction their messsage of thanks for the speech with which I opened the present Session of the West Bengal Legislative Assembly.

Yours Sincerely,
Shanti S. Dhavan
Governor of West Bengal."

## Demand for Grant No. 25

### Major Head : 34—Co-operation

**শ্রীকানাই ভৌমিক** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি গ্রাণ্ট নম্বর ২৫, মেজর হেড "৩৪—কো-অপারেশন" খাতে ১ কোটি ৪৫ লক্ষ ১৪ হাজার টাকার ব্যয় বরাদ্দের দাবী উপস্থিত করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি অনুমতি দেন তাহলে আমি আমার বক্তৃতার কপি মাননীয় সদস্যদের মধ্যে বিতরণ করেছি তাহলে সেটা পড়ে আর সময় নষ্ট করতে চাইনা।

[5-20—5-30 p.m.]

**ডাঃ জয়নাল আবেদীন :** মাননীয় স্পীকার মহাশয়, উনি বক্তৃতার কপি আমাদের দিলেন আর সঙ্গে সঙ্গে আপনি আমাদের বক্তব্য রাখবার জন্য ডাকতে আরম্ভ করলেন হোয়াট ইজ দিস? উই উইল রেইজ এ ডিসকাসন।

**মিঃ স্পীকার :** ওঁরা যখন চাচ্ছেন তখন আপনি এটা পড়ে নিন।

**শ্রীকানাই ভৌমিক :** মাননীয় স্পীকার মহাশয়, যুক্তফ্রন্ট কর্তৃক গৃহীত ৩২ দফা কর্মসূচীর মধ্যে সমবায়কে একটি বিশিষ্ট স্থান দেওয়া হয়েছে। বলা হয়েছে সমবায় প্রসারের জন্য যুক্তফ্রন্ট সরকার প্রয়াসী হবেন। উৎপাদন ও ক্রেতা উভয় প্রকারের সমবায় প্রতিষ্ঠান বাড়াবার চেষ্টা করা হবে যাতে কৃষি উৎপাদন বৃদ্ধি, ক্ষুদ্র শিল্পের স্থাপনা, ঋণদান এবং নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদির দর নিয়ন্ত্রণ করা যায়।

যুক্তফ্রন্ট সরকারের দায়িত্ব গ্রহণের পর দেখা যায় যে বিভিন্ন প্রকারের সমবায় সমিতির সংখ্যা প্রায় ২১ হাজার। পশ্চিমবঙ্গে গ্রামের সংখ্যা যেখানে ৩৮,৩৫০, কৃষিঋণদান সমিতির সংখ্যা মাত্র ১২,৮৪৫। এসব সমবায়ের মধ্যে অনেকগুলি সক্রিয় নয়, আবার অনেকগুলির সমবায়ের চরিত্রই নেই —এই সমবায়গুলি এক বা ততোধিক পরিবার গোষ্ঠির মধ্যে সীমাবদ্ধ।

কংগ্রেস আমলের ঘোষিত নীতি যাই থাক কার্যতঃ দেখা গিয়েছে একদিকে যেমন গ্রামাঞ্চলে সামন্ততন্ত্রের প্রতিনিধি জমিদার জোতদার প্রভৃতির সঙ্গে হাত মিলিয়ে কাজ করা হয়েছে। শহরাঞ্চলে তেমনি একচেটিয়া পুঁজিবাদীদের সুবিধা করে দেওয়া হয়েছে। ফলে সমবায় আন্দোলন জনগণের আন্দোলনে পরিণত হয়নি। বেশীর ভাগ ক্ষেত্রে সমবায়গুলিতে বিত্তবান শ্রেণীর কায়েম-স্বার্থ গড়ে উঠেছে এবং সমবায় প্রতিষ্ঠানগুলিকে তাদের নিজেদের স্বার্থসিদ্ধির যন্ত্ররূপে ব্যবহার করেছে।

গ্রামাঞ্চলে মহাজনী প্রথার বিরুদ্ধে সমবায় আন্দোলন যথেষ্ট প্রতিরোধ গড়ে তুলতে পারেনি। গ্রাম্য কৃষিঋণদান সমিতিগুলি অধিকাংশ জায়গায় অবস্থাপন্ন ব্যক্তিদের কুক্ষিগত হয়ে আছে। এরা সমিতির সভ্য নিজেদের প্রভাবাধীন মুষ্টিমেয় ব্যক্তির মধ্যে সীমাবদ্ধ রেখেছে। সাধারণ দরিদ্র কৃষকেরা এই সব সমিতির সভ্য হতে পারেনি এবং কৃষিঋণের সুবিধাও পায়নি। আবার অনেক সময় দেখা গেছে সমিতির কর্মকর্তাগণ ও প্রভাবশালী সভ্যগণ সমিতি থেকে অল্প সুদে মোটা মোটা ঋণ নিয়েছেন এবং তা দিয়ে তেজারতি ব্যবসা বাড়িয়ে দরিদ্রগণকে শোষণের ব্যবস্থা ফলাও করে চালিয়ে যাচ্ছেন। আবার এও দেখা গিয়েছে যে যেখানে স্বল্পবিত্ত কৃষকগণ যথাসময়ে কৃষিঋণ শোধ দিয়েছে সেখানে বড় বড় ঋণগ্রহণকারীরা ঋণ খেলাপ করে সমিতিকে খেলাপী সমিতিতে পরিণত করেছে যাতে ঐ সমিতি আর পরের বছর ঋণের সুযোগ না পান এবং যাতে স্বল্পবিত্ত চাষী-ভাইদের ঋণের জন্য তাদের দ্বারস্থ হতে হয়।

গত বছর যখন যুক্তফ্রন্ট সরকার ক্ষমতায় আসে তখন সমবায় কৃষিঋণ ব্যবস্থা শোচনীয় অবস্থার সম্মুখীন। ফসল ওঠার পরে ঠিকমত সময় ঋণ আদায়ের ব্যবস্থা করা হয়নি। কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক এবং কৃষিঋণদান সমিতিগুলি ঋণ আদায়ের ব্যাপারে গাফিলতি দেখায় এবং এর অনেকটা উদ্দেশ্য-প্রণোদিতও ছিল। সুতরাং যুক্তফ্রন্ট সরকারের প্রথম ও প্রধান কাজ হয়ে দাঁড়ায় এমন ব্যবস্থা গ্রহণ করা যাতে সমবায় কৃষিঋণ ব্যবস্থা ভেঙ্গে না পড়ে এবং সাধারণ চাষীভায়েরা যাতে কৃষিঋণের সুযোগ পেতে পারেন।

এই উদ্দেশ্যে একদিকে যেমন কৃষিঋণ দাদনের নিয়মাবলী সংশোধন করা হয়, অন্যদিকে

ব্যবস্থা গ্রহণ করা হয় যাতে খারিফ মরশুমে চাষীভায়েরা সমবায় মারফত কৃষিঋণ পেতে পারেন কৃষিঋণ দান নিয়মাবলীর উল্লেখযোগ্য পরিবর্তন করা হল এইভাবে :

(ক) যেখানে আগে নিয়ম ছিল যে প্রাথমিক সমিতি কেন্দ্রীয় ব্যাঙ্কের ঋণ অন্ততঃ ৭০ ভাগ (কিংবা উচ্চ-ফলনশীল চাষের জন্যে ঋণের ক্ষেত্রে ৫০ ভাগ) শোধ না করলে ঐ সমিতি নতুন করে ঋণ পাবার যোগ্য হবে না সেখানে এখন নিয়ম করা হল যে, সমিতির কোন সভ্য তার টাকা শোধ করলেই পুনরায় ঋণ পাবার যোগ্যতা লাভ করবেন। ঐ সমিতি কেন্দ্রীয় ব্যাঙ্কের যৎটুকু ঋণই শোধ করুক না কেন ঐরূপ সভ্যের জন্য এবং নতুন সভ্যের জন্য সে সমিতি পুনরায় কেন্দ্রীয় ব্যাঙ্ক থেকে ঋণ পাবে।

(খ) ঋণ দাদনের ক্ষেত্রে এখন ভাগচাষী ও গরীব চাষী ভাইদের অগ্রাধিকার দেওয়ার সিদ্ধান্ত নিয়মাবলীর অন্তর্ভুক্ত করা হল। কোন ভাগচাষী সভ্য দুইজন ব্যক্তিগত জামিনদার রেখে ঋণ পেতে পারেন। জমিবন্ধক দিতে পারার সামর্থ্য না থাকার জন্য অনেক সময় এরা ঋণ পেতেন না, তাঁরা এখন একজন অপরজনের জন্য এই উদ্দেশ্যে জামিন দাঁড়াতে পারেন। ভাগ বা বর্গার জমি নিজের হালে চাষ করছেন দেখাতে পারলেই ঋণ পেতে অসুবিধা হবে না।

(গ) অনাবৃষ্টি, বন্যা বা এরূপ অন্য দৈব-দুর্বিপাকের জন্য যদি কোন এলাকায় ফসলের উৎপাদন শতকরা ৫০ ভাগের বেশী নষ্ট হয় তাহলে ঐ এলাকায় সভ্যদের পূর্ব বছরের নেওয়া স্বল্প-মেয়াদী সমবায় কৃষিঋণকে মধ্যমেয়াদী ঋণে রূপান্তরিত করা যেতে পারে এবং কৃষির জন্য নতুন করে স্বল্প-মেয়াদী ঋণ পেতে পারেন। এই ব্যবস্থা অনুসারে ১৯৬৮ সালের প্লাবনে ক্ষতিগ্রস্ত বিভিন্ন এলাকায় ৬৯ লক্ষ টাকা স্বল্পমেয়াদী কৃষিঋণ গত জুন মাসের মধ্যে মধ্য-মেয়াদী ঋণে পরিবর্তন করে ক্ষতিগ্রস্থ চাষী ভাইদের কষ্টের লাঘব করা হয়।

এ ছাড়াও কেন্দ্রীয় ব্যাঙ্ক ও প্রাথমিক সমিতিগুলি যাতে চাষীভাইদের মধ্যে দুর্বলতর অংশকে কৃষিঋণ দিতে সচেষ্ট হন সেজন্য একটি প্রকল্প নেওয়া হয়েছে যাতে ২০০ টাকা পর্যন্ত প্রদত্ত ব্যক্তিগত কৃষিঋণের পরিমাণ যত বাড়ানো হবে তার উপর একটি নির্দিষ্ট হারে এই সকল ব্যাঙ্ক ও প্রাথমিক সমিতিগুলিকে সরকার থেকে খয়রাতি সাহায্য দেওয়া হবে। এই বাবদ বর্তমান বছরে এবং আগামী বছরে মোট ৫,৬০,০০০ টাকা খয়রাতি সাহায্যের বরাদ্দ রাখা হয়েছে।

দেরী হওয়া সত্বেও গত এপ্রিল মাস থেকে কৃষিঋণ আদায়ের চেষ্টা সুরু করা হয় এবং কিছুটা অগ্রসর হওয়া যায়। সরকার কর্তৃক ৭৫ লক্ষ টাকা পরিমাণ স্বল্প-মেয়াদী ঋণ রাজ্য সমবায় ব্যাঙ্ককে দেওয়ার ফলে গত খারিফ মরশুমে সমবায় মারফত প্রায় ৫ কোটি টাকার পরিমাণ ঋণ দেওয়া সম্ভব হয় কিন্তু অনাদায়ী কৃষিঋণের পরিমাণ বেড়ে গিয়ে ১লা অক্টোবর ১৯৬৯-এ দাঁড়ায় ৮ কোটি ২৯লক্ষ টাকা। এই অবস্থার মোকাবিলার জন্য গত নভেম্বর মাস থেকেই একটি সর্বতোভাবে কৃষিঋণ আদায়ের অভিযান সুরু করা হয় যাতে সমবায়ের সরকারী এবং বেসরকারী সংস্থার বিভিন্ন স্তরে ঋণ আদায়ের জন্য সমবেত প্রচেষ্টার ব্যবস্থা করা হয়। এই অভিযান চলেছে এবং কিছু পরিমাণ ফলও পাওয়া গিয়েছে। গত ১৫ই ফ্রেব্রুয়ারী পর্য্যন্ত সমবায় ব্যাঙ্কগুলি ২ কোটি ২০ লক্ষ ৭০ হাজার টাকার ঋণ আদায় করেছে, তার মধ্যে বকেয়া ঋণ আদায় হয়েছে ১ কোটি ৩৫ লক্ষ ৩১ হাজার টাকা। এই অভিযান জোরদার করার জন্য সম্প্রতি একটি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের চেয়ারম্যানদিগের সম্মেলন আহ্বান করা হয় এবং তাতে এই মর্মে সিদ্ধান্ত গ্রহণ করা হয় যে সমবায় ব্যাঙ্কগুলি অনাদায়ী ঋণের ৭৫ শতাংশ মার্চ মাসের মধ্যেই সংগ্রহ করবার চেষ্টা করবেন এবং যে সকল চাষীভাই তাদের কৃষিঋণ শোধ করবেন তাদের পুনরায় কৃষিঋণ দেওয়ার ব্যবস্থা সুনিশ্চিত করা হবে। আগামী মরশুমে

যাতে ১৫ কোটি টাকা পরিমাণ কৃষিঋণ সমবায় মারফত বিতরণ করা যায় তার সবরকমে চেষ্টা করা হচ্ছে। মনে রাখতে হবে যে বাংলাদেশের কৃষিঋণের প্রয়োজন ১৪৫ থেকে ১৫০ কোটি টাকা। এর সামান্য অংশই সমবায় প্রতিষ্ঠান সরবরাহ করতে পারে। শতকরা ২০ ঘর চাষীও সমবায় আন্দোলনের আওতায় আসেন নি। সমবায় আন্দোলন জোরদার করতে না পারলে এবং সমবায় মারফত কৃষিঋণদান যথেষ্ট পরিমাণে না বাড়লে, গ্রামাঞ্চলে মহাজনী প্রথার ব্যূহ ভেদ করা সম্ভব হবে না।

ক্ষুদ্র পুঁজীকে আকর্ষণ করে ও একত্রিত করে মুনাফাখোরী ও মজুদদারীদের বিরুদ্ধে জনসাধারণকে ন্যায্য মূল্যে জিনিসপত্র সরবরাহ করার স্থায়ী ও লাভজনক প্রতিষ্ঠান হিসাবে গড়ে তোলার কাজে সমবায় আন্দোলন যথেষ্ট শক্তি অর্জন করতে পারেনি। সারা পশ্চিমবঙ্গে ২০৮১টি প্রাথমিক ক্রেতা সমবায় সমিতি ও ২৯টি পাইকারী সমিতি আছে। এগুলি আছে। এগুলির প্রায় অধিকাংশ সমিতিগুলি ভালভাবে চলছে না। আর্থিক সমস্যা বাদেও ক্রয়বিক্রয়ের সমস্যায় এরা জর্জরিত। অসৎ লোকেরা যে এদের মধ্যে বাসা বেঁধেছে তার যথেষ্ট প্রমাণ আছে। কেন্দ্রীয় সরকারের স্কীম অনুযায়ী কলিকাতা ও হাওড়ায় সমবায়িকা নামে যে বড় ডিপার্টমেন্ট ষ্টোর খোলা হয়েছিল সেগুলো বহু টাকা লোকসান দিয়ে চলেছে। যখন নিত্য-প্রয়োজনীয় সামগ্রী দুষ্প্রাপ্য ছিল তখন ক্রেতাগণ ঐসব সামগ্রী লাভের জন্য ক্রেতা সমবায় সমিতিগুলিতে ভীড় করতেন। আবার দর পড়ে গেলে তারা ক্রেতা সমবায় সমিতি ছেড়ে সাধারণ ব্যবসাদারগণেরই পৃষ্ঠপোষণ করেন। এই সকল অসুবিধা সত্বেও ক্রেতা-সমবায় সমিতি থাকায় নিত্য-প্রয়োজনীয় জিনিসের দামের উপর কিছুটা প্রভাব পড়ে এবং সাধারণ ব্যবসাদারগণ তাঁদের খুসীমত সব জিনিসের দাম চড়াতে পারে না।

যাইহোক, ক্রেতা সমবায় সমিতিগুলির সমস্যা বিশেষভাবে অনুসন্ধান করবার জন্য এই সরকার ১৯৬৯ সালের জুন মাসে একটি কমিটি নিয়োগ করেন। এই কমিটি সম্প্রতি তাঁদের সম্পূর্ণ রিপোর্ট এবং সুপারিশ সরকারের কাছে পেশ করেছেন।

**সমবায় কৃষিঋণ ঃ** গ্রামাঞ্চলে মহাজনদের হাত থেকে কৃষকদের রক্ষা করার উপায় হিসাবে কৃষিঋণ দেওয়ার পর সমবায় কৃষিঋণ প্রতিষ্ঠানগুলি সবচেয়ে উপযোগী এবং ভারতের অন্যান্য রাজ্যে কৃষিঋণের একটি বৃহৎ অংশ কৃষিঋণ সমবায় সমিতি মারফত দেওয়া হয়ে থাকে। খরা প্লাবন ইত্যাদি প্রাকৃতিক দুর্যোগে শস্যহানি হওয়ায় এবং কেন্দ্রীয় ব্যাঙ্কগুলি কর্তৃক ঋণ আদায়ের ব্যাপারে শিথিলতা দেখা দেওয়ার দরুন গত কয়েক বৎসরে অনাদায়ী ঋণের পরিমাণ অস্বাভাবিকভাবে বেড়ে গিয়েছে। ফলে রিজার্ভ ব্যাঙ্ক থেকে সমবায় ব্যাঙ্কগুলি যথাযথ কৃষিঋণের সুবিধা নিতে পারছে না এবং সমবায় কৃষিঋণের যথেষ্ট সংকোচন ঘটেছে। গত বৎসর যখন যুক্তফ্রন্ট ক্ষমতাসীন হন তখন কৃষিঋণ ব্যবস্থা শোচনীয় অবস্থার সম্মুখীন। কৃষিঋণ বহুল পরিমাণে অনাদায়ী থাকায় নতুন করে কৃষিঋণ দেওয়া সমবায় প্রতিষ্ঠানগুলির পক্ষে দুষ্কর হয়ে ওঠে। কৃষিঋণ আদায়ের প্রচেষ্টা হয় কিন্তু ফসল তোলার মরসুম অনেকদিন পার হয়ে যাওয়ায় ঋণ আদায়ের ব্যাপারে উপযুক্ত ফল পাওয়া যায়নি। যেখানে মহারাষ্ট্রে প্রায় ১৫০ কোটি টাকা ও পাঞ্জাব প্রায় ৬০ কোটি টাকা কৃষি ঋণ দিতে পারেন সেখানে গত বছর পশ্চিমবাংলা মাত্র ৫ কোটি টাকা কৃষি ঋণ দিতে পেরেছে।

গ্রামাঞ্চলে প্রাথমিক সমবায় সমিতিগুলিকে স্বনির্ভরশীল শক্তিশালী সংগঠন হিসাবে গড়ে তোলার কাজ নেওয়া হয়েছে। কম পক্ষে ৬০ হাজার টাকা লেনদেন কোরতে পারে এ ধরণের সমবায় সমিতিগুলিকে স্বনির্ভরশীল সমিতি বলে গণ্য করা হবে। প্রায় ১৩,০০০ প্রাথমিক সমবায় কৃষি সমিতির মধ্যে এপর্য্যন্ত ৯৪৭২টি সমিতির অবস্থা পরীক্ষা করে দেখা হয়েছে। তার মধ্যে মাত্র ৫৫৫টি সমিতিকে স্বনির্ভর বলা চলে। ৩৫৩৬টি সমিতি কিছু কিছু সাহায্য পেলে স্বনির্ভর হয়ে উঠতে পারবে। বাকী ৫৩৮১টির অবস্থা অত্যন্ত দুর্বল এবং তাদেরকে যেখানে সম্ভব

পুনর্গঠিত করতে হবে নয়ত লিকুইডেশনে দিতে হবে। স্বনির্ভর সমিতি নির্মান ও গঠনের কাজ আগামী জুন মাসের মধ্যে শেষ করবার চেষ্টা করা হচ্ছে। যে সকল সমিতি স্বনির্ভর বলে বিবেচিত হয়েছে বা যাদের স্বনির্ভর হওয়ার সম্ভাবনা রয়েছে সরকার তাঁহাদিগের প্রত্যেকটিতে ১০,০০০ টাকা পর্যন্ত অংশীদারী মূলধন দিয়া সাহায্য করতে পারবেন। এ ছাড়া স্বনির্ভর হওয়ার সম্ভাবনাপূর্ণ সমিতিগুলির বেতনভোগী ম্যানেজার রাখার জন্য সরকার থেকে আংশিক আর্থিক সাহায্য পাবে।

[5-30—5-40 p.m.]

সমবায় ব্যাঙ্কগুলির আমানত যথেষ্ট পরিমাণে না থাকলে ব্যাপকতর ঋণদানের কর্মসূচী বিশেষভাবে ব্যাহত হয়। আমানত আকর্ষণ করার দিক থেকে সমবায় প্রতিষ্ঠানগুলির চেষ্টার অভাব আছে। আমানত সংগ্রহের অন্যান্য প্রচেষ্টার সঙ্গে সরকারী বিভাগগুলির নিয়ন্ত্রনাধীন স্বয়ংশাসিত সংস্থাগুলির উদ্বৃত্ত অর্থ আমানত হিসাবে সমবায় ব্যাঙ্কে রাখবার ব্যবস্থা করতে পারলে অনেক সুবিধা হয়। সমবায় বিভাগ এই বিষয়ে অন্যান্য বিভাগকে অনুরোধ করেছে কিন্তু তাতে আশানুরূপ সাড়া পাওয়া যায়নি। এ বিষয়ে আইনগত এবং পদ্ধতিগত যে সকল অসুবিধা আছে সেগুলি সমাধানের জন্য দ্রুত চেষ্টা করা হবে। এবং যাতে বিভিন্ন বিভাগ তাঁদের নিয়ন্ত্রনাধীন সংস্থাগুলিকে কেন্দ্রীয় ব্যাংকে আমানত রাখতে উৎসাহীত করেন সে সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা হবে।

কৃষি এবং তৎসংক্রান্ত কাজের জন্য মধ্য মেয়াদী ঋণ সমবায় কৃষিঋণ প্রতিষ্ঠানগুলি পর্য্যন্ত অল্প পরিমাণেই দিয়ে থাকেন; অথচ সেচ ব্যবস্থার জন্য অগভীর নলকূপ খনন এবং এইরূপ উৎপাদনকারী প্রকল্পে যথেষ্ট পরিমাণে মধ্য মেয়াদী ঋণ দেওয়ার সুযোগ রয়েছে। রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকেও তাদের নির্ধারিত নিয়মানুসারে যে কোন পরিমাণ মধ্য মেয়াদী ঋণ সমবায় ব্যাঙ্কগুলি পেতে পারে। সমবায় ব্যাঙ্কগুলি যাতে অধিক পরিমাণে অগভীর নলকুপ প্রভৃতি প্রকল্পে মধ্য-মেয়াদী ঋণ লগ্নী করে সেজন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। এ পর্য্যন্ত ২১৬টি অগভীর নলকূপের জন্য মধ্য-মেয়াদী ঋণের প্রস্তাব যথারীতি পরীক্ষা করে ঋণদানের যোগ্য বলে বিবেচিত হয়েছে এবং এই প্রস্তাবগুলির মোট ঋণের পরিমাণ ৮ লক্ষের উপর।

দীর্ঘ-মেয়াদী কৃষিঋণ সমবায় ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্ক মারফত দেওয়া হয়ে থাকে। পশ্চিমবঙ্গে একটি কেন্দ্রীয় ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্ক ছাড়াও একুশটি প্রাথমিক সমবায় ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্ক আছে। দার্জিলিং এবং পুরুলিয়া জেলা যেখানে এতদিন ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্ক ছিল না সেখানে এই বৎসর থেকে একটি করে কেন্দ্রীয় ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্কের শাখা খোলবার ব্যবস্থা হয়েছে। ১৯৬৮-৬৯ সালে ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্কগুলি ১,০৭,৫২,০০০ টাকা দীর্ঘ-মেয়াদী ঋণ দিয়েছে। কেন্দ্রীয় ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্ক ১,০৭,০০,০০০ টাকা ডিবেঞ্চার বাজারে ছেড়ে অর্থ সংগ্রহ করে দীর্ঘ-মেয়াদী কৃষিঋণদান ব্যবস্থা যাতে দ্রুততর হয় তার জন্য সমবায় আইনের পরিবর্তন করা হয়েছে। এতে দীর্ঘ দিনের দলিল পত্র অনুসন্ধান না করেও "পাব্লিক ইনকোয়ারী সিষ্টেম" অনুযায়ী ঋণের দরখাস্ত পরীক্ষা এবং মঞ্জুর করা সম্ভব হবে। ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্কের দেওয়া বণ্ড রেজেষ্ট্রী করার ব্যবস্থাও সহজ করা হয়েছে। সেচের উদ্দেশ্যে অগভীর নলকূপ খননে এবং ধান্য উৎপাদন বর্দ্ধক প্রকল্পে যাতে ল্যাণ্ড মর্ট গেজ ব্যাঙ্কগুলি অধিক পরিমাণ ঋণ দিতে পারে তার ব্যবস্থা করা হচ্ছে।

দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে স্বল্পবিত্ত চাষীভাইদের উন্নতিকল্পে "স্মল ডেভেলাপমেণ্ট এজেন্সী" নামে একটি সংস্থা প্রতিষ্ঠিত হয়েছে। এই সংস্থা এই জেলার স্বল্পবিত্ত চাষীভাইদের কৃষি-কার্য্যের প্রয়োজনীয় সামগ্রী এবং কৃষিঋন সরবরাহ করবে। সমবায় প্রতিষ্ঠানগুলি যাতে এই ব্যাপারে

একটি অগ্রণী ভূমিকা গ্রহণ করতে পারে এবং প্রয়োজনীয় কৃষিঋণ এবং অন্যান্য সামগ্রী যাতে সমবায় সমিতিগুলি সরবরাহ করতে পারে তার জন্য স্থানীয় সমবায় ব্যাঙ্ক এবং প্রাথমিক সমিতিগুলিকে শক্তিশালী করা হচ্ছে। আগেই বলা হয়েছে কেন্দ্রীয় জমি বন্ধকী ব্যাঙ্কের একটি শাখা অফিসও এখানে খোলা হয়েছে।

চতুর্থ পরিকল্পনায় কৃষি বিভাগের উদ্যোগে এই রাজ্যের প্রতি জেলায় একটি করে ইন্টেন্সিভ ডেভেলপমেন্ট এরিয়া প্রকল্প গ্রহণ করা হচ্ছে। প্রতি জেলায় ১০ হাজার একর পরিমিত সীমানা নিয়ে সেখানে সামগ্রিক উন্নতির ব্যবস্থা করা হচ্ছে। সমবায় সমিতিগুলি এই পরিকল্পনা রূপায়ণে কৃষি উৎপাদনের জন্য স্বল্প, মধ্য দীর্ঘ মেয়াদী ঋণদানের দায়িত্ব পালন করবে।

**অকৃষি ঋণ ঃ** অকৃষি ঋণ দানের ক্ষেত্রে সমবায় আন্দোলন নিজস্ব সুনাম অক্ষুন্ন রেখে চলেছে। ১৯৬৬-৬৭ সালে যেখানে মোট ঋণদানের পরিমাণ ছিল ৪৭·০০ কোটি টাকা, ১৯৬৭-৬৮ সালে সেখানে এই অঙ্ক দাঁড়ায় ৪৭·৯৯ কোটী টাকায়। এর মধ্যে মাত্র ১·৫২ কোটি টাকা বা শতকরা ৩·০০ টাকা পুরাতন অনাদায়ী ছিল। এইখাতে যে অর্থ লগ্নী করা হয় তার একট বিরাট অংশ দেওয়া হয় ক্ষুদ্র উৎপাদন সংস্থা, কারিগরী ও হস্তশিল্পীদেরকে শিল্পোৎপাদন বৃদ্ধির উদ্দেশ্যে। আন্দোলনের এই অংশটি ানির্ভর বলে প্রত্যক্ষ বা পরোক্ষ কোনপ্রকার সাহায্যের জন্য সরকারের মুখাপেক্ষী হয় না। বরং হরের জনগণের সঞ্চয়কে সংহত প্রচেষ্টার মাধ্যমে রাজ্যের উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে প্রয়োগ করে দ্রাস্ফীতির সঙ্গে নিরন্তর সংগ্রাম করছে এইসব সমিতি। ১৯৬৬-৬৭ সালে যেখানে ৪৬·৩৯ কোটী টাকা ঞ্চয় খাতে সংগ্রহ করেছিল সেখানে ১৯৬৭-৬৮ সালে করেছিল ৪৬·৫৬ কোটী টাকা। এই টাকা মগ্র সমবায় ক্ষেত্রে মোট সঞ্চয়ের টাকার শতকরা ৭৬ ভাগ।

**সমবায় বিপণন ঃ** সমবায় বিপণন ক্ষেত্রে একটি শীর্ষস্থানীয় সমিতি ছাড়াও ২১৩টি বৃহদায়তন য় বিপণন সমিতি আছে। এই বৎসর অধিক পাট উৎপন্ন হওয়ায় পাটের দর পড়ে যাওয়ার শংকা ছিল। যাতে ন্যায্য দামে চাষীভাইগণ পাট বিক্রী করতে পারেন তার জন্য ৫১টি বৃহদায়তন বায় সমিতিকে স্টেট ট্রেডিং করপোরেশন থেকে অর্থ সাহায্য নিয়ে ন্যায্য দামে পাট কিনিবার জন্য স্তুত রাখা হয়েছিল। ফলে পাটের বাজারের ফড়িয়া ব্যবসাদাররা পাটের দাম নির্দ্ধারিত দামের নীচে বাবার সুযোগ পায়নি। এই সকল সমিতি এ বছর অল্প পরিমাণ পাট কিনলেও এই বিকল্প ব্যবস্থা ড় ওঠার জন্য পাট চাষীদের ন্যায্য দাম পাওয়ার সুবিধা হয়েছে। গত বৎসর দুই শতের উপর পণন সমিতি ফুড করপোরেশন অব ইণ্ডিয়ার সংগ্রহকারী হিসাবে উৎপাদনকারীদের কাছ থেকে ,০০০ মেট্রিক টন পরিমাণ ধান ক্রয় করে। এই বৎসরে বিপণন সমিতিগুলি ফুড করপোরেশনের গ্রহকারী হিসাবে ধান সংগ্রহ করেছে। এ বছর ফুড করপোরেশন ধান কেনার জন্য সরাসরি এজেন্ট য়োগ করার নীতি নেওয়ার ফলে কোন কোন ক্ষেত্রে একই এলাকার মধ্যে মার্কেটিং সোসাইটী ও ফুড পোরেশনের সরাসরি এজেন্ট পাশাপাশি চালু থেকেছে। ফলে মার্কেটিং সোসাইটিগুলির সামনে টা অসুবিধা সৃষ্টি হয়েছিল, তা নিয়ে খাদ্য দপ্তরের সঙ্গে যোগাযোগ করে সমস্যার সমাধান করার া হয়েছে। কৃষিপণ্য সংগ্রহ ও বিক্রয় ছাড়াও বিপণন সমিতিগুলি সার ইত্যাদি কৃষি উৎপাদনে হৃত পণ্যও সরবরাহ করে। গত খরিফ মরশুমে শীর্ষ সমবায় বিপণন সমিতি প্রায় এক কোটী ।কা মূল্যের রাসায়নিক সার সরবরাহ করেছে। রাসায়নিক সার বিতরণে যাতে সমবায় প্রতিষ্ঠানগুলি আরও অনেক বেশী অংশ গ্রহণ করতে পারে সেইজন্য শীর্ষ কৃষি বিপণন সমিতি ছাড়াও কয়েকটি অন্য স্তরের সমবায় বিপণন সমিতিকে সারের পাইকারী বিক্রেতা হিসাবে কাজ করানোর প্রশ্নটি সরকারের বিবেচনাধীন আছে।

বড় এবং ছোট গুদাম তৈয়ারীর জন্য বিপণন সমিতি এবং অন্য গ্রাম্য সমিতিকে নির্দিষ্ট হারে অর্থ সাহায্য করা হয়। এ পর্যন্ত বিভিন্ন জায়গায় ১৪৩টি বড় গুদাম এবং ৩১৭টি ছোট গ্রাম্য গুদাম তৈরী হয়েছে। এবং তাদের মোট ধারণ ক্ষমতা যথাক্রমে ২১,৪৫০ মেট্রিক টন এবং ৯,২৩,৭৭৫ মেঃ টন।

**প্রসেসিং সোসাইটি ঃ** এই রাজ্যে ৩৮টি সমবায় চাউল কল মঞ্জুর করা হয়েছে। তার মধ্যে ১৭টি চাউল উৎপাদন শুরু করেছে এবং ৪টি শীঘ্রই করবে। বাকি ১৭টির কারখানা তৈয়ারীর কাজ বিভিন্ন অবস্থায় আছে। গত বৎসর সমবায় চালকলগুলি ৩০,০০০ মেঃ টন পরিমাণ ধান থেকে চাল উৎপাদন করেছে। এই বৎসর প্রয়োজনমত ধান পাওয়া গেলে ৮০,০০০ মেঃ টন পরিমাণ ধান থেকে চাল উৎপাদন করা যাবে। সমবায় চালকলগুলির মধ্যে একটি আধুনিক ধরনের চালকল আছে। অন্য চালকলগুলিকেও ক্রমশ আধুনিকীকরণের ব্যবস্থা নেওয়া হচ্ছে। খাদ্য দপ্তর যে ধান সংগ্রহ করবে সেই ধান যাতে সমবায় চালকলগুলিতে ভানান হয় সেজন্য সমবায় বিভাগ থেকে খাদ্য দপ্তরের সঙ্গে যোগাযোগ করার ব্যবস্থা করা হবে।

ইসলামপুর অঞ্চলে একটি চিনির কল, দিনহাটাতে একটা চুরুট তৈরীর কারখানা এবং মেমারীতে ধানের কুঁড়ো থেকে তেল নিষ্কাশনের কল সমবায় ভিত্তিতে স্থাপনের বিষয় সরকারের বিবেচনাধীন আছে।

**ক্রেতা সমবায় আন্দোলন :** ক্রেতা সমবায় আন্দোলন একটি কেন্দ্রীয় প্রকল্প অনুযায়ী ঢেলে সাজান হয়েছিল। ইহার উদ্দেশ্য ছিল জনসাধারণকে ন্যায্য দামে নিত্য-ব্যবহার্য পণ্য সরবরাহ করা। এই ক্রেতা সমবায় সমিতিগুলি সাধারণ লোকের নিত্য-ব্যবহার্য পণ্য হইতে আরম্ভ করিয়া আরও রুচিসম্পন্ন ব্যক্তিদের জন্য বিচিত্র সংগ্রহ সমূহ পর্যাপ্ত সরবরাহ করিয়া থাকে। সরকারী বে-সরকারী শিল্পপ্রতিষ্ঠানের, অফিসের কর্মচারীদের ও বিশ্ব-বিদ্যালয়ের ছাত্রদের মধ্যে এই আন্দোলন অনেকটা শক্তিশালী হয়েছে। একচেটিয়া পুঁজিপতি, অসাধু ব্যবসায়ীদের দ্বারা সৃষ্ট কৃত্রিম অভাবজনিত মূল্যবৃদ্ধি ও অতিমুনাফার বিরুদ্ধে এই ক্রেতা সমবায় আন্দোলন আংশিক সফল হয়েছে। ক্রেতা সমবায় বিপনীগুলিতে নির্দিষ্ট দামে সরবরাহ বজায় থাকার জন্য ব্যবসায়ীরা বাজারে ঐ সমস্ত জিনিসপত্রের দাম বাড়াতে পারছে না। মূল্যবৃদ্ধি রোধের উদ্দেশ্যে এই আন্দোলনের আওতায় ছয়টা বিভাগীয় বিপনী খোলা হইয়াছিল। ১৯৬১-৬৮ সালে এই রাজ্যের ক্রেতা-সমবায় সমিতিগুলির মোট বিক্রয়ের পরিমাণ ছিল ৪৩.৯৫ কোটী টাকা। কিন্তু নানাবিধ কারণে এই সমিতিগুলি সন্তোষজনকভাবে কাজ করিতে পারে নাই। সেইজন্য রাজ্য সরকার উহাদের কার্যকলাপ পর্য্যালোচনা করার উদ্দেশ্যে একটি কমিটি গঠন করে। কমিটি ইতিমধ্যে ইহার রিপোর্ট সরকারের নিকট পেশ করিয়াছে। রিপোর্টটি বর্তমানে সরকারের বিবেচনাধীন।

আমি সরকারের পক্ষ হইতে এই কমিটির সদস্যগণকে তাঁহাদের রিপোর্টের জন্য আন্তরিক ধন্যবাদ ও অভিনন্দন জানাইতেছি।

**সমবায় প্রশিক্ষণ ও শিক্ষা :** ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট কো-অপারেটিভ ইউনিয়ন সমবায় নীতি এবং এই সম্পর্কিত বিষয়ে শিক্ষা-দানের জন্য চারটি প্রশিক্ষণ কেন্দ্র পরিচালনা করছেন। এই চারটি কেন্দ্র উত্তরপাড়া (হুগলী), বড়শুল (বর্দ্ধমান), ঝাড়গ্রাম ( মেদিনীপুর ) এবং কালিম্পং ( দার্জিলিং )-এ অবস্থিত। কেন্দ্র গুলিতে সমবায় ক্ষেত্রে অপেক্ষাকৃত স্বল্প দায়িত্বের পদে অধিষ্ঠিত কর্মচারীদের প্রশিক্ষণের ব্যবস্থা আছে এবং কেন্দ্রগুলি পরিচালনার জন্য প্রয়োজনীয় অর্থের সমগ্র অংশই সরকার অনুদান হিসাবে ইউনিয়নকে প্রদান করেন।

[5-40—5-50 p.m ]

এ ছাড়া ষ্টেট কো-অপারেটিভ ইউনিয়ন রিভাইজ্‌ড মেম্বার এডুকেশনের প্রকল্পটিও ৩১টি ভ্রাম্যমাণ প্রশিক্ষণ কেন্দ্রের মাধ্যমে রূপায়িত করছেন। এর মধ্যে মোট চারটি কেন্দ্র মহিলাদের জন্য।

এই পর্যন্ত এই প্রকল্পের মাধ্যমে মোট ২৬,৪১৫ জনের প্রশিক্ষণ সমাপ্ত হয়েছে। সম্প্রতি ষ্টেট কো-অপারেটিভ ইউনিয়নের পরিচালনভার সরকার কর্তৃক মনোনীত একটি বোর্ড অফ এ্যাডমিনিষ্ট্রেটরের উপর ন্যস্ত হয়েছে। ইউনিয়নের পূর্ব্বের পরিচালক সমিতির কয়েকজন সদস্যের বিধি-বহির্ভূত ও দুর্নীতিপূর্ণ কার্যকলাপের জন্য সরকারকে এই ব্যবস্থা গ্রহণ করতে হয়েছে।

## শিল্প সমবায়গুলির কার্যক্ষেত্রে বিভাগীয় দায়িত্বের পূর্ণ পৃথকীকরণ

রাজ্যে বহুসংখ্যক শিল্প সমবায় স্থাপিত হওয়ায় সেগুলির পরিচালন সংক্রান্ত ব্যয়, তাদের কার্যপরিধি, ইত্যাদি বিষয়ে অসুবিধা দেখা দিয়াছিল। কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প অধিকার এবং সমবায় অধিকারের মধ্যে দায়িত্ব, কাজের সীমারেখা এর পূর্বে কখনো স্পষ্ট করে নির্দ্ধারণ করা হয়নি। সম্প্রতি এই সব সমস্যা এবং এ ধরণের আরো কিছু কিছু সমস্যার পারস্পরিক বোঝাপড়ার মাধ্যমে সুষ্ঠুভাবে সমাধান করা গেছে। দুটি অধিকারের (ডাইরেক্টরেটের) মধ্যে দায়িত্ব ও কর্তব্য বিষয়ে সুস্পষ্ট সীমারেখা নির্দ্ধারণের বিষয়ে সর্বসম্মত সিদ্ধান্ত গৃহীত হয়েছে। সংক্ষেপে সেগুলি হল :—

(১) শিল্প সমবায়গুলির প্রতিষ্ঠা, উন্নতি, কারিগরী সাহায্য, পরিচালন এবং তদারকির দায়িত্ব নেবেন কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প অধিকার। বাজেট প্রশাসনও তাঁদের দায়িত্বে থাকিবে। সমবায় ব্যাংক এবং এইসব শিল্প সমবায়ের মধ্যে আর্থিক লেনদেনের ব্যাপারেও কুটির ও ক্ষুদ্রশিল্প অধিকারই যোগাযোগ স্থাপন করবেন। এই অধিকারের কর্মীদেরকে শিল্প সমবায়গুলির কার্যাবলী সম্পর্কে সমবায় আইনানুযায়ী অনুসন্ধানাদি করবার অধিকার দেওয়া হবে।

(২) আইনগতভাবে যে সব দায়িত্ব প্রশাসনিক বিভাগের ওপর বর্তায়, সমবায় অধিকারই শুধু সেটুকু পালন করবেন।

(৩) সমবায় নীতি পদ্ধতি, সমবায় আইন ও নিয়মাবলী সম্পর্কে যাতে সম্যক পরিচয় ঘটে তার জন্য কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প অধিকারের আধিকারিকদেরকে প্রশিক্ষণ দেওয়া হবে।

## সমবায় আন্দোলন এবং বিভাগীয় প্রশাসনে আদালতের যেসব মামলা বিঘ্ন সৃষ্টি করছে

লক্ষ্য করা গেছে যে সাম্প্রতিককালের কতকগুলি ঘটনা রাজ্যের সমবায় আন্দোলনের ক্ষেত্রে অন্তরায় হয়ে দাঁড়াচ্ছে। সমবায় বিভাগ থেকে সমবায় সমিতিগুলি দুর্নীতি, অনিয়ম ও কায়েমী-স্বার্থের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করে সমবায় সমিতিগুলিকে শক্তিশালী করার জন্য সরকার যখন বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করতে শুরু করেছে তখন আদালতে মামলার যেন হিড়িক পড়ে গিয়েছে। সর্বসাকুল্যে শতাধিক মামলা শুধু হাইকোর্টেই বর্তমানে নিষ্পত্তির অপেক্ষায় আছে। সমবায় সমিতি সমূহের নিয়মাবলীর সংশোধনের বিরুদ্ধে কতগুলি মামলা দায়ের করা হয়েছে, আবার কতগুলি

মামলা দায়ের করা হয়েছে বিভিন্ন সমবায় ব্যাংক আইনের ধারা বলে এ্যাডিশনাল ডাইরেকটর ষ্টেট মমিমি, এ্যাডমিনিষ্ট্রেটর এবং একজিকিউটিভ অফিসার নিয়োগ করা হয়েছিল যেসব সরকারি আদেশের দ্বারা সেগুলির বিরুদ্ধে। এই ব্যাংকগুলির মধ্যে আছে ৫টি কেন্দ্রীয় সমবায় ব্যাংক এব ষ্টেট সমবায় ব্যাংক ও অন্যান্য সমবায় সমিতি যেমন ষ্টেট কো-অপারেটিভ ইউনিয়ন, এ্যাপেক্স এগ্রিকালচারাল মার্কেটিং সোসাইটি, ক্যালকাটা ইউমেনস্ কো-অপারেটিভ, ইণ্ডাষ্ট্রীয়াল হোম এব আসানসোল হোমসেল সোসাইটি। এই মামলাগুলির নিষ্পত্তি শুধু যে কেবল সময় সাপেক্ষ তাই নয় এগুলি সমবায় আন্দোলনকেও ক্ষতিগ্রস্ত করে।

এই মামলাগুলির রায় বিলম্বিত হওয়ার ফলে কায়েমী স্বার্থের পক্ষে এখনও বহাল তবিয়তে টিকে থেকে সমবায় আন্দোলনকে বানচাল করার সুযোগ হয়ে যাচ্ছে।

বর্তমানে প্রচলিত বঙ্গীয় সমবায় সমিতি আইন, ১৯৪০ ও তদনুসারে রচিত নিয়মাবলীর মধ্যে বিভিন্ন অসম্পূর্ণতা পরিদৃষ্ট হওয়ায় এবং ভূমি সংস্কার নীতি কার্যকরী করা ও উৎপাদন বৃদ্ধির পরিপ্রেক্ষিতে উদ্ভূত সকল সমস্যাবলীর বিবেচনা করিয়া বঙ্গীয় সমবায় সমিতির আইন, তাহার অধীনে প্রণীত নিয়মাবলী এবং উপবিধিসমূহের আবশ্যকীয় পরিবর্তন ও সংশোধনের জন্য সরকার গত ২০-৬-৬৯ তারিখে শ্রীবিনয়কৃষ্ণ চৌধুরী, এম, এল, এ-কে চেয়ারম্যান করে কো-অপারেটিভ ল' কমিটি পুনর্গঠন করা হয়েছে।

ঐ কমিটি আমাদের সমবায় আইনের সহিত সঙ্গতিপূর্ণ বিভিন্ন প্রদেশের সমবায় সমিতির আইনের ধারাগুলি পর্যালোচনা করিয়া সময়ে সময়ে বঙ্গীয় সমবায় আইনের ও নিয়মাবলীর পরিবর্তনের জন্য কিছু কিছু সুনির্দিষ্ট ব্যবস্থা সুপারিশ করিয়াছেন। কিন্তু কমিটির পক্ষে এখনও কাজ শেষ করা সম্ভব হয় নাই। কমিটির কার্যকাল সেইজন্য ৩১-৩-৭০ তারিখ পর্যন্ত বর্দ্ধিত করা হইয়াছে এবং ইহা আশা করা যায় যে কমিটি ঐ সময়ের মধ্যে তাহার সুসংবদ্ধ চূড়ান্ত প্রস্তাব সরকারের নিকট পেশ করিতে পারিবেন। ইতিমধ্যে কমিটি অপরিবর্তনকালীন সুপারিশের উপর ভিত্তি করিয়া সমবায় আইন ও নিয়মাবলী এই উভয়ের মধ্যে কিছু কিছু গুরুত্বপূর্ণ পরিবর্তন সাধিত করা গিয়াছে। এই মর্মে একটি সংশোধনী বিলও বিধানসভায় গৃহীত হয়েছে।

সমবায় আন্দোলনের দোষত্রুটি সংশোধন করে এই আন্দোলনকে সবচেয়ে গরীব ও দুর্বল অংশের মধ্যে প্রসারিত ও শক্তিশালী করার জন্য শুধু আইন বা নিয়মাবলী সংশোধন করাটাই যথেষ্ট নয়। এই আন্দোলনে দলমত নির্বিশেষে সমস্ত গণতান্ত্রিক মানুষের সক্রিয় সমর্থন ও অংশ গ্রহণে রূপান্তরিত করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

আমি এই বলে আমার ব্যয়বরাদ্দের অনুমোদন আইনসভায় চাইছি।

**Mr. Deputy Speaker :** All the cut motions are taken as moved.

**Shri Gyan Sing Sohanpal :** That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Santosh Kumar Roy :** That the amount of the demand be reduced to Re. 1.

**Dr. Nalinaksha Sanyal :** That the amount of the demand be reduced by Rs. 100.

**ডাঃ নলিনাক্ষ সান্যাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমবায় মন্ত্রীমহাশয় তাঁর সুদীর্ঘ বিবৃতি দিয়ে যে ব্যয়বরাদ্দ দাবী করলেন সেই ব্যয়বরাদ্দ সম্পর্কে আমার কিছ সাধারণ সমস্যা পেশ

করব। ভারতবর্ষে কৃষি ও ক্ষুদ্রশিল্পের উন্নয়নের জন্য অর্থনৈতিক যে ব্যবস্থার প্রয়োজন সেটা বিকেন্দ্রীত করে যখন গ্রামে গ্রামে পঞ্চায়েতী রাজ্যের পরিবর্ত্তনের কথা চিন্তা করা হয়েছিল তখন সেটা বিশেষভাবে উপলব্ধি করা হয় যে সুশাসনের দিকটা যদি পঞ্চায়েত রাজ্যের প্রস্তুতি হয় তাহলে তার অর্থনৈতিক দিকটা সমবায়ের মাধ্যমে সংগঠিত করতে হবে। সেই অনুযায়ী বিভিন্ন রাজ্যে ব্যাপকতর ভাবে সমবায় সংগঠনের জন্য কেন্দ্রীয় সরকার ও ভিন্ন ভিন্ন রাজ্য সরকারকে বিশেষ ভাবে এগিয়ে যাবার জন্য Planning Commission এবং কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে উৎসাহ দেওয়া হয়ে আসছে কয়েক বছর ধরে। দুর্ভাগ্যক্রমে অন্যান্য প্রদেশে গুজরাট, মহারাষ্ট্র, পাঞ্জাব, মহীশূর এবং মাদ্রাজে সমবায় যে ভাবে এগিয়ে গেছে পশ্চিমবাংলায় ঠিক সেইভাবে অগ্রসর হয়নি। আজ মন্ত্রীমহাশয় তার বক্তৃতার শেষে দলমত নির্বিশেষে সকলে মিলে এই বিশেষ প্রয়োজনীয় অর্থনৈতিক ভিত্তিকে সুদৃঢ় করার জন্য আবেদন জানিয়েছেন। এই আবেদনে সাড়া দিয়ে আমি বলতে চাই এর কোনখানে গলদ আছে সেটা আগে আমাদের ভেবে নেওয়া প্রয়োজন। দীর্ঘদিন আমি সমবায় ব্যবস্থায় উৎসাহী আছি। ১৯১৮ সালে যখন প্রথম অধ্যাপক পি. ডি. মুখার্জির নেতৃত্বে এবং শ্রীসুধীর লাহিড়ীর পরিচালনায় বাংলায় সমবায় উন্নয়নের জন্য Bengal Co-operative Organising Society গঠিত হয় তখন তার সঙ্গে আমি কর্মী সংশ্লিষ্ট ছিলাম এবং প্রথম দিকে যেসব আইনকানুন রচিত হয় তারজন্য আমার কিছুটা সেবা ছিল। সেই সময় থেকে একটা জিনিস দেখছি যে সমবায়ের যে মূল নীতি জনসাধারণকে তার নিজেদের মধ্যে এক সংগে কাজ করে পরস্পর পরস্পরকে সাহায্য করে শক্তিমান করার যে প্রেরণা সেটার অভাব এখন আমাদের রয়েছে।

[5-50—6-00 p.m.]

সমবায়টা বাংলাদেশে অন্ততঃ গড়ে উঠেছে উপর থেকে চাপ দিয়ে, সরকারী পর্যায়ে তাদের পরিচালনা করবার দায়িত্ব নিয়ে গড়ে উঠার দরুণ তার থেকে সমবায় কর্মী বা সমবায় সংশ্লিষ্ট যেসব অংশীদার তাদের নিজেদের উৎসাহ জাগান, ইনসেন্টিভ দেবার জন্য সমবায়ের আসলে এখানে দুর্ব্বলতা দেখা গিয়েছে। তাই দেখা গেল যে কোন একটা জিনিসের হঠাৎ অভাব হচ্ছে তখন সমবায়ের কাছে এসে লোক দাঁড়ায় আবার যখন জিনিসটা সহজেই বাজারে পাওয়া যায় তখন সমবায়ের কাছ থেকে লোকে দূরে সরে যায়। কয়েক বৎসর আগে হু হু করে দেশে মালটি পারপাস সোসাইটি—সমবায় গড়ে উঠলো। তখন সূতা পাওয়া এবং নানা উৎপাদনের উপযোগী মাল পাওয়া যেতোনা, সরকার থেকে সেইসব মাল যোগাড় করবার এবং বন্টন করবার জন্য সমবায়ের কথা চিন্তা করলেন এবং রাতারাতি নানারকম সমবায় সমিতি গড়ে উঠলো। কিন্তু যেই তার পরবর্তীকালে সেই মাল পাওয়ার সুবিধা হল তখন সেই সমস্ত সমবায় ডকে উঠলো। এখানে চুরির কথা বলা হচ্ছে। চুরি অবশ্য সমবায় নষ্টের অনেক অংশে দায়ী হতে পারে। কিন্তু চুরির চেয়ে বেশী দায়ী হচ্ছে উপদলীয় স্বার্থ রক্ষার চেষ্টা। যেসব চুরি, সবসময়েই যে পরিচালকরা নিজেরা মেরেছে তা নয়, এর চেয়ে দেখা গিয়েছে যেসব লোকের উপর নির্ভর করে ঋণদান করেছে, টাকা সাহায্য দিয়েছে, তারা যোগ্য ব্যক্তি কিনা না বিচার করেই দিয়েছে, দলীয় স্বার্থ বাড়াবার জন্য উৎসাহ দিয়েছে যার জন্য ক্ষতি হয়েছে। বর্ত্তমান সরকারও তার হাত থেকে উদ্ধার পাবে বলে মনে হয়না, তবে সদিচ্ছা যদি থাকে তাহলে তারা বেশী করে দলীয় স্বার্থ বন্ধ করতে পারেন। আসল দোষ যেটা দেখা যায় এখানে সমবায় সরকারী একটা দপ্তরখানায় পরিণত হয়েছে। আজকে আইন, নিয়ম সংশোধন হল, নানা রুলের পরিবর্তন হল তাতে দেখা যায় তার মূল উদ্দেশ্য হচ্ছে অধিকতর শক্তি সরকারী কর্মচারীদের হাতে ন্যস্ত করতে চাচ্ছেন। এই সরকারী কর্মচারীদের হাতে যত বেশী দায়িত্ব দেওয়া হবে সেই প্রপোরশনে জনসাধারণের নিজেদের জ্ঞান নষ্ট হয়ে যাবে। জনসাধারণের নিজেদের জিনিস বলে যদি তার প্রতি দরদ

জন্মাতে না পারা যায় তাহলে এর যে প্রসার চাচ্ছেন সেই প্রসার হবেনা। আজকে গ্রামের অর্থনীতি ভেঙ্গে গিয়েছে তার কারণ হচ্ছে রুরাল ক্রেডিট ইনষ্টিটিউশন যেগুলি ছিল সেই ক্রেডিট ইনিষ্টিটিউশন-গুলি গত কয়েক বৎসরে আমরা নষ্ট করে ফেলেছি। মহাজনদের সকলেই অবশ্য গালাগালি দেয় কিন্তু গালাগালি দিলেও একথা অস্বীকার করা যায়না গ্রামে অন্য কোন অলটারনেটীভ গড়ে তোলা না পর্যন্ত এই মহাজনদের উপর কৃষকদের নির্ভর করতে হয় এবং তার অনেক বিষময় ফল দেখা গিয়েছে। আমি জানি অনেক চাষী এমন দামে জমি বিক্রি করে দিত। মহাজনী আইন হবার পর মহাজনরা বিক্রয় কবলানামা লিখিয়ে ঋণ দিতো যার ফলে তারা আর জমি ফেরত পেতোনা। এই দুর্বল, গ্রামীণ অর্থনীতিকে যদি রক্ষা করতে চান তাহলে সমবায় ছাড়া আর কোন উপায় নেই এবং তা করবার জন্য যে রাস্তা নিতে হবে তারমধ্যে প্রধান হচ্ছে জনমত তৈরী, জনশিক্ষা, এবং তাদের যে নেতৃস্থানীয় লোক তাদের মধ্যে থেকে দায়িত্ব জ্ঞানসম্পন্ন ব্যক্তি খুঁজে বের করা। সমবায় বর্তমানে যে অবস্থায় রয়েছে তাতে আর কতকগুলি অসুবিধা রয়েছে। এখানে দেখাতে পারি যে আমাদের বৃত্তিমূলক যেসব সমবায়, মৎস্যজীবী সমবায়, তন্তুজীবী সমবায়, গ্রাম সমবায়, অঞ্চল সমবায়, একটা সমবায় থাকলে পর আর একটা সমবায় ত সম্ভব নয়।

কিন্তু সেই গ্রামে যদি বৃত্তিমূলক সমবায় সমিতি থাকে, যদি কৃষি সমবায় ছাড়া সেখানে ক্ষুদ্র শিল্পের কোন সমবায় থাকে তাহলে দুটোর মধ্যে সংঘর্ষ উপস্থিত হয় এবং কিভাবে এর সমাধান করা যাবে তা আমি বুঝতে পারছি না। কাজেই ইংরাজীতে বলা হয় ভায়াবল ইউনিট যে ইউনিট যেটা মন্ত্রীমহাশয় নিজের ভাষণের মধ্যেও বলেছেন যার স্বয়ংসম্পূর্ণ হওয়ার ষ্টেজে পৌঁচেছে সেই স্বয়ংসম্পূর্ণ হওয়ার ইউনিট পর্যন্ত আমাদের ভাবতে হবে যে সমবায়কে এমনভাবে গড়ে তুলতে হবে যে ক্ষুদ্রশিল্প সমবায় হোক কি বৃত্তিমূলক সমবায় হোক কি কৃষি ঋণ সমবায় হোক প্রত্যেকটিকে খুব ক্ষুদ্র থেকে ক্ষুদ্রতম নামিয়ে লাভ নেই। আবার খুব বড় হলে সমবায়ের যে মূলনীতি পরস্পর পরস্পরকে জানবে বুঝবে এবং তাদের প্রত্যেকের লক্ষ্য থাকার দরুন অন্যায় দুর্নীতি কম হবে এবং প্রত্যেকে তার নিজের যোগ্যতা হিসাবে বিচার করবার সুযোগ পাবে—সেটা নষ্ট হবে না এই চিন্তা করে একদিকে যেমন আমাদের চাই ইকনমিক ভায়াবিলিটি লক্ষ্য করা যায় তেমনি অন্যদিকে চাই তার যেটা এরিয়া সেটা যেন এমনভাবে নির্ধারিত হয় পরস্পর পরস্পরে মিলে কাজ করতে পারে। সমবায়কে যদি এমনি নূতন করে গড়ে তুলতে পারি তাহলে তারসঙ্গে আর একটা জিনিস লক্ষ্য করতে হবে সেটি হচ্ছে এই যে আজ সমস্ত ভারতবর্ষময় খাদ্যের উৎপাদনের এবং কৃষিজাত অন্যান্য জিনিসের উৎপাদনের ব্যাপারে অধিকতর প্রচেষ্টার জন্য সরকারের পক্ষ থেকে নানা উৎসাহ দেওয়া হচ্ছে। এই উৎসাহের মধ্যে প্রথম কথা হচ্ছে যে কিভাবে কৃষককে সময়মত অর্থসংগ্রহ করে দেওয়া যায় তার ব্যবস্থা। এবং সেজন্য শুধু সমবায়ের কথা নয় নানান যে সিডিউল্ড ব্যাঙ্ক আছে এবং বর্তমানে কেন্দ্রীয় সরকার ন্যাশন্যালাইউইড—জাতীয় হাতে যেসব বড বড় ব্যাঙ্ক তারা নিলেন তাদের মাধ্যমেও গ্রামের মধ্যে যাতে অর্থ বিনিয়োগ হয় তার ব্যবস্থা করবার জন্য চেষ্টা করছেন। কিন্তু তারা করতে গিয়ে দেখেছেন কি যে—যেসব গ্রামের ভিতরে প্রত্যেক ব্যক্তিকে যে টাকা দেবার প্রশ্ন তার যোগ্যতা অনুসারে বিচার করে দেওয়ার কথা সেটা স্থানীয় সমবায়ের মত ছোট কোন প্রাইমারী সমিতি ছাড়া বড় বড় ব্যাঙ্কের পক্ষে তাদের টাকা দেওয়া ডাইরেক্ট সম্ভব নয়। সেইজন্য এখন প্রয়োজন রয়েছে এইসব বড়বড় সিডিউল্ড ব্যাঙ্ক এবং গ্রামের সমবায় ব্যাঙ্ক এই দুটোর মধ্যে যোগাযোগ করে একটা সংযোগের ব্যবস্থা করতে হবে। আমরা দেখতে পাচ্ছি এরজন্য কিছু কিছু আইনের পরিবর্তন হচ্ছে। এবং যখন সমবায়ের কাছ থেকে টাকা নেয় তখন তাকে যে ফর্মে তার ঋণ দেবার দায়ীবদ্ধ করতে হয় তার জমিকে, যখন সিডিউল্ড ব্যাঙ্ক তাকে টাকা দিতে চাইবে তখন সিডিউল্ড ব্যাঙ্ক অগ্রাধিকার চায় যে তাকে সেই জমির টাকা বা ঋণটা যেন অগ্রাধিকার পায়। সিডিউল্ড ব্যাঙ্ক বলছে যে আমাকে প্রায়রিটি

অব চার্জ না দাও তাহলে আমরা কি করে টাকা দেবো। সেইজন্ত সিডিউল্ড ব্যাঙ্করা মনে করেন যে, যদি সমবায় তারা নিজেরা সম্পূর্ণ টাকাটা নেয় এবং নিয়ে যদি তারা সেটা বিলি করার ব্যবস্থা করে তাহলে একমাত্র সম্ভব। সুষ্ঠুভাবে যে অধিক পরিমাণে টাকা গ্রামে রুরাল ক্রেডিটস বাড়াবার জন্ত দেওয়া হচ্ছে তাকে কার্যকরী করতে হলে এইরকম সংযোগ পরস্পর পরস্পরকে সাহায্য করবার জন্ত যোগসাধন করতে হবে। কিন্তু অসুবিধা দাঁড়াচ্ছে এই যে প্রাইমারী কোঅপারেটিভ সোসাইটী যেগুলি গ্রামের তাদের যেসব কেন্দ্রীয় সেন্ট্রাল কোঅপারেটীভ ব্যাঙ্ক আছে—যদি আমাদের এই বড় বড় সিডিউল্ড ব্যাঙ্কের কাজ করতে হয় তাহলে জেলায় সেন্ট্রাল কোঅপারেটীভ ব্যাঙ্কের মাধ্যমে প্রাইমারী সোসাইটির কাছে যেতে হচ্ছে। এবং তা নাহলে ডাইরেক্ট প্রাইমারী সোসাইটিগুলির কোনটা ভাল আছে আবার কোনটা ঠিক নির্ভরযোগ্য নয়, কিন্তু যদি সিডিউল্ড ব্যাঙ্ক তারা যদি গ্রামে গিয়ে টাকা দিতে চায় তাহলে তারা কিভাবে যাবে এটা একটা বিশেষ ভাববার জিনিস।

[6-00—6-10 p.m.]

আমার নীল বাতি জ্বলছে, লাল বাতিও জ্বলবার বেশী দেরী নাই। আমি তাড়াতাড়ি শেষ করছি। আমি তাই বলতে চাচ্ছি—বিভিন্ন বিভাগে যে Co-operativeএর কাজ হয় আজ যেমন আপনি মাঝারি এবং ক্ষুদ্র শিল্পের জন্য সমবায়ের ভিত্তিতে যে শিল্পসংস্থা স্থাপন করবার কথা বলেছেন, যে পরিবর্তনের কথা তাতে বলা হয়েছে, আমি সেটা অনুমোদন করি। যাতে কুটীরশিল্প বিভাগের মন্ত্রী তাঁর নিজের বিভাগে যেসব শিল্প গড়ে উঠছে—তার দায়িত্ব নিতে পারেন, সমবায়ের ভিত্তিতে যদি হয়, তাহলে তার Supervision ও পরিচালনের দিকে তিনি লক্ষ্য রাখতে পারেন। তেমনি Co-operative Marketing Society যদি হয়, অন্যান্য Co-operative, সমবায়ের ভিত্তিতে তার মাধ্যমে উৎপাদন, বিপণন কোন জিনিষ করা হয়, তা যেন প্রত্যেক বিভাগের মধ্যে হয়। যেমন Fisheries—এই যে Fisheries Corporation একটী তৈরী হয়েছে, এই Fisheries Corporation ও Co-operative Society-এর মত তৈরী হওয়া উচিত ছিল। তা না হয়ে সেটাকে একটি কোম্পানীর মত করা হয়েছে। কোম্পানীর পরিবর্তে Co-operative করা হলে কাজের দিক থেকে অনেক সুযোগ সুবিধা বেশী হতো। এই সঙ্গে আপনাকে একটু সাবধান করে দিতে চাই Co-operative-এর নাম করে—নিজেদের Joint Stock Company-র নানারকম বাধা বিপত্তি ও নিয়মাবলী যা আছে সেসব বাদ দিয়ে ঐ Co-operative-এর মধ্যে চালাতে চাচ্ছে এরকমও দৃষ্টান্তের অভাব নাই। তারা যেন Co-operative-এর কোন রকম সুযোগ সুবিধা না নিতে পারে—সেদিকে লক্ষ্য রাখা প্রয়োজন।

পরিশেষে আমি বলবো—এই Co-operative-এর মধ্যে যে দুর্নীতি দেখা যায়—তার প্রধান কারণ হচ্ছে এই Co-operative-এর যাঁরা পরিদর্শক আছেন, Co-operative যেভাবে অডিট্ করবার ব্যবস্থা আছে, তা বিশেষ করে পরিবর্তন হওয়া দরকার। কেননা তাঁরা সময়মত কাজ করেন না। পরিদর্শকরা আমি বলবো না দুর্নীতিপরায়ণ, তবে তাঁদের নিজেদের কাজে গাফিলতি বেশী। সময়মত যদি তাঁরা অডিট্ করেন এবং তাড়াতাড়ি করে করেন, তাহলে আজকে যেটা গলদ দেখা যাচ্ছে, সেটা দূর করতে পারা যায় বলে আমার বিশ্বাস। Co-operative-এর আইন ও নিয়মাবলী পরিশোধন করে একটা জায়গায় যেন বাংলায় বই তৈরী করা হয়—যাতে গ্রামের লোক Co-operative Society কিভাবে তৈরী করে, কিভাবে তার কাজ চলে ইত্যাদি ব্যাপার সহজে বুঝতে পারে। কোন্ লাইনে করতে হবে, কি কি করতে হবে ইত্যাদি জিনিষ তাতে থাকবে। কারণ বর্তমানে ঐ নিয়মকানুনের মধ্যে নানা জিনিষ মিশে রয়েছে। আমাদের মত লেখাপড়া জানা মানুষও তা অনেকসময় খুঁজে পায়না যে Co-operative আইনে কোথায় কি করতে হবে। সেইজন্ত বলি

আপনারা একটা Compendium Guide Code যদি তৈরী করেন, তাহলে গ্রামের লোকও সহজে বুঝতে পারে—সমবায়ের কাজে কোন্ রাস্তায় এগুতে পারে, কিভাবে সংগঠনকে গড়ে তুলতে পারে—যাতে সুষ্ঠুভাবে আমাদের গ্রামের সত্যিকারের সেবার কাজে সমবায়কে ভালরকমে ব্যবহার করতে পারবে।

সবশেষে আমি বলবো এই কাট্‌মোশান যেগুলি আছে আমাদের নামে, তা আমি মুভ্‌ করলাম—যাতে এটা আপনি পরিশুদ্ধ করেন—তারজন্য এই কাট্‌মোশান আমরা দিয়েছি।

**শ্রীপান্নালাল মাজী**ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সমবায়মন্ত্রী সমবায় বিভাগের যে ব্যয়বরাদ্দ এখানে অনুমোদনের জন্য রেখেছেন, আমি সেটা সম্পূর্ণ সমর্থন করছি। সমবায়ের এই বরাদ্দকে সমর্থন করতে গিয়ে আমাদের দেশের সমবায়ের মত একটি গুরুত্বপূর্ণ এবং সাধারণ মানুষের প্রয়োজনীয় যে ব্যবস্থা সেটা কিভাবে চলছে, কিভাবে চলে আসছে এবং আমাদের কিরকম প্রয়োজন—সেই সম্পর্কে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই সভার আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা সকলেই জানেন যে সমবায়ের মূল কথা কি। সমবায়ের মূল কথা হচ্ছে গরীব মানুষ যারা, দরিদ্র যারা তারা শোষণের বিরুদ্ধে ঐক্যবদ্ধভাবে প্রতিষ্ঠান তৈরী করে তাদের নিজেদের সমস্ত প্রয়োজনে সেটা মেটাবার ব্যবস্থা করবেন। তারা সমবেত হবেন, তাদের যে ক্ষুদ্র ক্ষুদ্র সম্পদ রয়েছে তাকে সমবেত করবেন, করে ধনীকশ্রেণী, মহাজন এবং সামন্ততান্ত্রিক যে শোষণ ব্যবস্থা এবং তার ফলে তাদের যে সর্ব্বহারা হবার সম্ভাবনা তাকে প্রতিরোধ করবার চেষ্টা করবেন এই উদ্দেশ্যই সমবায়ের মূল লক্ষ্য। কিন্তু আমরা আমাদের দেশে, বিশেষ করে এই বাংলাদেশে সমবায়ের কি চেহারা দেখেছি, এতদিন ধরে কি রূপ আমরা দেখেছি। আমরা দেখেছি যে এই সমবায়ে সাধারণ মানুষের কোন অংশ প্রায়ই নেই। এই সমবায়ের যে সুযোগ সুবিধা যেটুকু ছিল তা কুক্ষিগত করে বিগত ২০/২২ বছর ধরে যারা রাজত্ব চালিয়ে গেছে তারা সম্পূর্ণ তাকে মেরে খেয়েছে এবং সমিতি এমন একটা বিভীষিকার মূর্তি সাধারণ মানুষের কাছে রেখেছে, যাতে করে সাধারণ মানুষ সমবায়ে উৎসাহিত হয়ে এগিয়ে আসা তো দূরের কথা, তাকে ছেড়ে দূরে পালাতে ব্যাস্ত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে গ্রামের দিকে আজকে কি অবস্থা। আমাদের সমবায় মন্ত্রী তিনি তাঁর বিজ্ঞপ্তিতে রেখেছেন এবং আমরাও জানি যে আজকে সমবায় প্রতিষ্ঠান বা ব্যবস্থায় একটা বড় দিক যেটা কৃষি ঋণ ক্রেডিট—চাষীদের মধ্যে যে একটা ঋণ দেওয়া হয় তার অবস্থা কি, যে টাকা দেয়া হয়ে গেছে তার বেশীর ভাগটা অনাদায়ী এবং আমরা জানি চাষীদের মধ্যে যে ঋণ দেয়া হয়েছে তার থেকেও আরো বেশী ঋণ যারা চাষী নয় এই রকম লোকেরা নিয়েছে। সেই সমবায়ের যারা পরিচালক, যারা সংগঠক, যারা কুক্ষিগত করে রেখেছে সমবায়কে তারা মেরেছে। এই রকম দৃষ্টান্তের কোন অভাব নেই, অনেক নামই এরমধ্যে পাওয়া যাবে, বাংলাদেশে তারা অনেক বিখ্যাত। শুধু কি তাই করেছেন—তারা সেই সমস্ত টাকা বেনামীতে যে লোক কর্জ গ্রহণ করেনি তাদের নামে ভুয়া সম্পত্তি দেখিয়ে সেই টাকা মেরেছে। সেই ঋণ আদায় করতে যেয়ে দেখা যায় সেইলোক আশ্চর্য হয়ে যায়, আমার নামে তো কোন ঋণ নিই নি আমি। শুধু কি তাই—এই সমিতি যারা এতদিন ধরে চালিয়েছে, ঐ যারা ২২ বছর ধরে দেশকে শ্মশানে পরিণত করবার কাজ করে গেছে, আজকে বিরোধিদলে গিয়ে বসেছে, তারা টাকা আদায় করেছে, গরীব চাষী ঋণ পাবার আগ্রহে চাষ করার তাগিদে না খেয়ে সেই কো-অপারেটিভের ঋণ পরিশোধ করেছে।

[6-10—6-20 p.m.]

সেখানে ঋণ নিয়ে তাকে সাদা কাগজে রসিদ দিয়েছে, পাকা রসিদ না দিয়ে হাজার হাজার টাকা আদায় করে ক্যাশ বইতে জমা করেনি, মেরে দিয়েছে। এই রকম ঘটনা বহু আছে। আজকে গ্রামের

মানুষ ঋণ পরিশোধ করতে পারছে না, এই রকম অবস্থা হয়েছে। সেখানে আমাদের যুক্তফ্রণ্ট সরকার একটা নূতন পদক্ষেপ নিয়েছেন যাতে করে এই সমবায় জগতটাকে আবার পুনরুজ্জীবিত করা যায়, যাতে করে গরীব জনসাধারণকে এর মধ্যে টেনে আনা যায়। সেই জন্য আমাদের আগে একটা ব্যবস্থা নেওয়া হয়েছিল যে ঋণ পরিশোধ করলে তারা ঋণ পাবে। কিন্তু ঋণ পরিশোধ করার সামর্থ কি তাদের আছে? যারা মেরেছে তাদের কাছ থেকে আজকে আদায় করা খুব শক্ত, আর গরীব লোক যারা ঋন নিয়েছে তারা তো সবাই ডুবে গেছে। এর জন্য দায়ি কারা? এর জন্য দায়ি হচ্ছে ভারতবর্ষের অর্থনৈতিক ব্যবস্থা। প্রতি বছর বন্যা, খরা এবং দ্রব্যমূল্য বৃদ্ধি, ফসলের মূল্য কমে গিয়ে ভারতবর্ষের অর্থনৈতিক ব্যবস্থা ভেঙে পড়েছে। আজকে এমন অবস্থাতেও গ্রামের কৃষকরা ঋণ পরিশোধ করছে। আজকে সমবায়ের যে বিপদ, সঙ্কট দেখা দিয়েছে যেটা দীর্ঘদিন ধরে ওরা সৃষ্টি করেছিল তার প্রতিকারের জন্য যুক্তফ্রণ্ট সরকার চেষ্টা করছেন। যাতে করে এই টাকা আদায় করে আরো বেশী লোককে ভাল পরিমাণে ঋণ দেওয়া যায় তার জন্য আমাদের যুক্তফ্রণ্ট সরকার চেষ্টা করছেন এবং কৃষকদের যাতে উন্নতি হয়, সাধারণ মানুষ যাতে আরো বেশী সুযোগ সুবিধা পায় তাদের যাতে মহাজনদের কাছে না যেতে হয় তার জন্য চেষ্টা করছেন। কিন্তু আমি আজকে গ্রামের একটা ঘটনার কথা তুলে ধরতে চাই যেটা আমাদের সকলেরই জানা দরকার। অনেকে নাকি ঋণ পরিশোধ করার পরে নমস্কার করে চলে যাচ্ছে যে আর কো অপারেটিভের ঋণ গ্রহণ করবো না। কারণ, ঋণ যে নেবে সে কি করে ঋণ পরিশোধ করবে, তার কি কোন গ্যারাণ্টি আছে—এর জবাব কে দেবে? কাজেই সমবায় সমবায় করে চীৎকার করলেই সমবায় গড়ে উঠবে না, এই সম্পর্কে ভাল ভাল কথা বললেই কিছু হবে না। সব কিছু ভাল ভাল কথা ওঁরা খাতার মাধ্যমে বই-পত্রে করলেন, কিন্তু তাতে করে কিছু হবে না। তখন তো ওঁরাও বই-পত্রে এই রকম ভাল ভাল কথা লিখেছিলেন, কিন্তু রূপটা এমন কেন হল? কৃষক সমবায়ের ঋণ নিয়ে মাঠে ধান রুইল, আলু বসাল, অন্যান্য সমস্ত ফসল তৈরী করল, কিন্তু সেচের কোন বন্দোবস্ত না থাকায় অনাবৃষ্টিতে সব ছাই হয়ে গেল। আজকে বন্যানিয়ন্ত্রণের কোন ব্যবস্থা নেই। বন্যা হলে সমস্ত কিছু ডুবে ভেসে চলে গেল। তাদের ক্ষতিপূরণ কে দেবে? আমাদের সমবায় মন্ত্রী তাঁর বিবৃতিতে বলেছেন যে আজকে এই ব্যবস্থা করা হচ্ছে যে যদি বন্যা হয় বা খরায় ক্ষতিগ্রস্ত হয় তাহলে সেটা মধ্য মেয়াদীতে পরিবর্তন করে দেওয়া যাবে। আমি পশ্চিমবঙ্গের যুক্তফ্রণ্ট সরকারকে ভেবে দেখতে বলছি, বিশেষ করে সমবায় মন্ত্রীকে যে এটাই কি সমাধানের পথ, এতেই কি গরীবদের বাঁচানো যাবে? যে ব্যবস্থা আজকে তাকে সর্বহারা করে দিচ্ছে, শুধু সমবায়ের ঋণ নয়, তাদের নিজেদের বুকের রক্ত যেখানে ঢালছে সেটা পর্যন্ত তাদের ভেসে গেল, তাদের পুঁজিটুকু রইলো না, তার কি হবে? সে কি করে মধ্য মেয়াদীতে এই ঋণ পরিশোধ করবে, স্বল্প মেয়াদী তো দূরের কথা, দীর্ঘমেয়াদী তো করছেন না? তাই আমি অনুরোধ করবো যে সেটা নতুন করে আমাদের আজকে ভাবতে হবে। যারা আজকে সারা ভারতবর্ষকে কব্জাগত করে, সমস্ত মানুষের গণতান্ত্রিক অধিকারকে পদদলিত করে, একচেটিয়া পুঁজিবাদকে শক্তিশালী করে দিয়ে ধনতান্ত্রিক সমাজব্যবস্থা গড়ে তুলছেন, আজকে তাদের বাধ্য করতে হবে আমাদের যুক্তফ্রণ্ট সরকারের পক্ষ থেকে এই দাবি তুলে যে কেন্দ্রীয় সরকার যে পরিকল্পনা করছেন, পরিকল্পনার নামে কোটি কোটি টাকা ট্যাক্স গরীব লোকেদের কাছ থেকে আদায় করছেন এবং তার ফলে তাদের আরও দুর্বল করে তুলছেন এবং ধনতন্ত্র গড়ে তুলছেন, তাদের এই ক্ষতিপূরণ কেন্দ্রীয় সরকারকে দিতেই হবে। যদি বন্যায় ফসলের ক্ষতি হয় রিজার্ভ ব্যাঙ্ক থেকে সেই গরীবদের ঋণ মকুব করে দিতে হবে। তা না হলে গরীবদের এই সমবায়ের দিকে আকর্ষণ করা খুবই মুস্কিল হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা কি দেখছি, কৃষকদের তো এই অবস্থা, সমবায়ে তো সাধারণ মানুষের জীবন ছেয়ে গেছে, কিন্তু তাদের প্রত্যক্ষ উপকার তো আমরা কিছুই

দেখতে পাচ্ছি না। আজকে গরীব তন্তুজীবীদের সম্পর্কে ক্ষুদ্র ও কুঠীর শিল্প মন্ত্রী তাঁর বিবৃতিতে অনেক কথা বলেছেন। কিন্তু সেখানে আমরা কি দেখছি ? ষ্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কই হোক বা ষ্টেট কো-অপারেটিভ সোসাইটিই হোক, তাঁতীদের ঋণ দানের ব্যাপারে এই রকম ধরণের একটা কো-অপারেটিভ সোসাইটি আছে, সেখানে গরীব সাধারণ তাঁতীদের তাঁতের কাপড় তারা কিনবে না, কিন্তু তারা কেনেন কো-অপারেটিভ সোসাইটির কাছ থেকে, মহাজনদের কাছ থেকে, তাঁতীরা সেখানে পাত্তা পায় না। তাঁতীরা সেটাকে কাজে লাগাবার জন্য চেষ্টা করেছে কিন্তু তারা তা পারেনি। এমন চক্র সেখানে রয়েছে যাতে করে তাদের সেখানে সুযোগ পাওয়া একেবারেই অসম্ভব। কাজেই আবার তারা গেছে সেই ব্যবসাদারদের কাছে। আর রিবেটের কথা তো একটা প্রহসন বা ছলনা মাত্র। রিবেটের নামে যেটা দেওয়া হয়, সেটা প্রকৃত গরীব তাঁতীরা পায় না সেটা পায় ঐ দালাল বা ফড়েরা, যারা কো-অপারেটিভকে কুক্ষিগত করে রেখে একটা স্বার্থের চক্র গড়ে তুলেছে, যারা কো-অপারেটিভের নাম করে জোচ্চুরি চালাচ্ছে, তারাই আজকে সেটা মেরে খাচ্ছে। আপনারা যদি গ্রামের দিকের কো-অপারেটিভগুলির অবস্থা দেখেন তাহলে বাস্তবিক পক্ষে দেখতে পাবেন যে তার কোন কাজ হচ্ছে না, কোন সুযোগই তারা সমবায় থেকে পাচ্ছে না। আমি সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে এর মধ্যে যে গলদ রয়েছে, শুধু তাই নয় উপর থেকে নীচ পর্য্যন্ত যে জাল বিস্তার করা রয়েছে, সেন্ট্রাল ব্যাঙ্ক থেকে শুরু করে সোসাইটিই বলুন আর প্রাইমারী সোসাইটি বলুন—সেন্ট্রাল ব্যাঙ্ক এবং ষ্টেট লেভেল আজকে আমাদের এ্যাপেক্স সোসাইটি বা প্রাইমারী মার্কেটিং সার্ভিস বলে একটা সংস্থা আছে। তাদের কাজ কি ? প্রাইমারী মার্কেটিং সোসাইটি যেগুলি আছে সেইগুলিকে শক্তিশালী করে তাদের সুষ্ঠভাবে পরিচালনায় সাহায্য করা এবং গ্রামের দিকে তারা যাতে ঠিকমত কৃষকদের সহযোগিতা করতে পারেন সেদিকে লক্ষ্য রাখা। কিন্তু সেখানে এ্যাপেক্স মার্কেটিংকে আজকে মার্কেটিং সোসাইটি বা প্রাইমারী সোসাইটিগুলি বন্ধ বন্ধ করে দিতে পারলেই যেন বাঁচে এই অবস্থা হয়েছে। রিজার্ভ ব্যাঙ্ক স্কীমে গভর্ণমেন্টের যে লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে সেখানে যাতে বিনা মাইনেতে প্রত্যেকটি মার্কেটিং সোসাইটিতে কাজ করে এই রকম গভর্ণমেন্ট অফিসার দিতে হবে এবং তারা গভর্ণমেণ্ট অফিসার হবেন এবং সেখানে বিনা মাইনেতে কাজ করবেন। কিন্তু গভর্ণমেণ্টের আরবান স্কীমে ফার্টিলাইজারের এমন একটা ব্যবস্থা রয়েছে যাতে করে গ্রামে ফার্টিলাইজার নিয়ে গিয়ে লোকেদের ন্যায্যদামে বিক্রী করা অসম্ভব, কিন্তু তাদের সেখানে ইনিসিয়েটিভ নেই অথচ সেই এ্যাপেক্স সোসাইটিগুলি মিলিটারি কনট্রাক্টে কাজ করছে। জানি না এ্যাপেক্স সোসাইটির এটা ভূমিকা কিনা।

[6-20—6-30 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সে জন্য আমি আপনার মাধ্যমে আজকে আমাদের সমবায় মন্ত্রীকে বলবো যে যদি সত্যি সত্যি সমবায়কে আমাদের জাগাতে হয় তাহলে গ্রামের সামন্ততান্ত্রিক শোষণ ব্যবস্থার বিরুদ্ধে এবং ঐ যে কায়েমী স্বার্থের যে চক্র সমবায়কে কুক্ষিগত করে রেখেছে তার বিরুদ্ধে আঘাত হানতে হবে। জনগণকে যদি প্রকৃতপক্ষে সমবায়ের আস্বাদ পাওয়াতে হয় তাহলে তাদের উৎসাহিত করতে হবে এবং উৎসাহিত করতে গেলে শুধু লিফলেট ছড়িয়ে বা এইভাবে হবেনা। কাজের মধ্যে দিয়ে সেটা করতে হবে। তাদের আজকে যে সমস্ত আন্দোলন রয়েছে, যে সমস্ত চক্র রয়েছে সেই চক্রে আঘাত হানতে হবে। নিশ্চয়ই কোর্টের বাধা আছে, সেই কোর্টের বাধাকে এড়িয়ে যেতে হবে। জনগণের মধ্যে উৎসাহ সৃষ্টি করতে হবে। আজকে মানুষকে কো-অপারেটিভের মর্ম বুঝিয়ে বলতে হবে। তারা আজকে এগিয়ে আসছে এবং এগিয়ে যাচ্ছে। কিন্তু তারা পাচ্ছে না ঐ চক্রের বাধার জন্য। সে জন্য আমি অনুরোধ করবো যত বাধাবিপত্তি থাকুক না কেন, আজকে গ্রামের

মানুষ সংগঠিত হচ্ছে, ওদের সোসাইটিকে মুক্ত করে কাজে লাগাবার চেষ্টা করছে। কিন্তু আজকে যুক্তফ্রন্ট সরকারের সহযোগীতা দরকার, সাহায্য দরকার। আমি এই প্রসঙ্গে আর একটি কথা বলবো মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বলতে গেলে অনেক কিছু বলতে হয় কিন্তু আমার সময় নেই, আমি একটি কথা বলে শেষ করবো। বহু সোসাইটি—ঐ মালটি পারপাস, মার্কেটিং শুনলেন, ফিসারমেনস সোসাইটি, ট্রান্সপোর্ট সোসাইটি ইত্যাদি।

**Mr. Deputy Speaker** : The debate will continue for two hours. You are taking up the time of the other Members I may not be in a position to allow some other speakers to speak.

**শ্রীপান্নালাল মাঝি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যতক্ষণ পর্য্যন্ত তাতে মধু থাকে ততক্ষণ ওরা সেটাকে আঁকড়ে পড়ে থাকে এবং গড়ে তোলে। তারপর সেটাকে ছেড়ে ভেঙ্গে দেন। আজকে সেইভাবে বহু সোসাইটি অকেজো হয়ে পড়ে আছে। সেই সোসাইটিকে অবিলম্বে লিকুইডেশান দেওয়া দরকার। এটা গভর্ণমেণ্টের অফিসারদের দীর্ঘসূত্রতা রয়েছে। ৭, ৮, ১০ বছর পর্য্যন্ত সোসাইটি পড়ে আছে। গ্রামের লোকেরা মেম্বার হতে পারছে না। হাজার হাজার লোক কো-অপারেটিভের সুযোগ পাচ্ছে না। কিন্তু সেই সোসাইটিকে লিকুইডেশান দেওয়া হচ্ছে না। সে জন্য আমি যে কথা বলতে চাই সেটা শুধু ঘোষণা করলেই চলবে না। এমন ব্যবস্থা নিতে হবে যে গ্রামের লোক উৎসাহিত হয়। তাদের অনেকে দাবী করেছে লিকুইডেশানে দেওয়া হোক এবং আমাদের নূতন সোসাইটি করবার সুযোগ দেওয়া হোক। আমি আজকে অনুরোধ করবো যে এই সমস্ত বাধাবিপত্তি এবং কায়েমীস্বার্থ যেখানে রয়েছে সেটা জনগণ উৎসাহিত হয়ে এবং সুষ্ঠ নেতৃত্ব দিয়ে এর পরিবর্ত্তন করতে হবে। কো-অপারেটিভকে পুনরুজ্জীবিত করতে হবে এবং এর কলঙ্ক মোচন করে আজকে আমাদের কাজে লাগাতে হবে। মাননীয় সমবায় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের প্রস্তাব রেখেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker** : I like to remind honourable Members that there are 8 speakers in the list. There are 6 speakers from the Government side and 2 speakers from the other side. Some time has already been taken by Mr. Maji. The names appearing last in the list may not get the chance to speak because I will have to confine this debate within two hours.

I now call upon Shri Saral Deb to speak.

**শ্রীসরল দেব** ঃ মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের সমবায় মন্ত্রী আনীত বিলকে সমর্থন করতে গিয়ে আমি দু-চারটি কথা বলতে চাই। সমবায় আন্দোলন আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে মেডরাজ হ্যাণ্ডলুম সারা ভারতবর্ষের মধ্যে আজকে সমবায় আন্দোলন অনেকদূর এগিয়ে গেছে। ম্যাডরাজ হ্যাণ্ডলুমের কাপড় পশ্চিমবাংলার গ্রামে গ্রামে আজকে ছড়িয়ে পড়েছে। অথচ পশ্চিমবাংলার সমবায় আন্দোলন ছড়াতে পারেনি। তার কারণ বিগত ২৫ বছর ধরে এটাতে বাস্তু ঘুঘুদের বাসা ছিল। এই বাস্তু ঘুঘুরা সমবায় আন্দোলনকে কৃষকদের স্বার্থে ব্যবহার না করে জোতদার, মহাজনের স্বার্থে ব্যবহার করেছে। আমরা দেখেছি, তাই ব্যাঙ্ক থেকে টাকা লোন নিয়ে তারা গ্রামের পর গ্রাম মহাজন প্রথার সৃষ্টি করছে। আমাদের মাননীয় সমবায় মন্ত্রী, তিনি বাংলাদেশের সমবায় আন্দোলনের সঙ্গে জড়িত আছেন। তিনি নিশ্চয়ই উপলব্ধি করতে পারছেন যে বিগত ২৫ বছর ধরে সমবায় আন্দোলন কোন্ খাতে প্রবাহিত হয়েছে।

আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন পশ্চিম বাংলায় ১৩৫০০ প্রাথমিক সমবায় সমিতি আছে। সরকারী রিপোর্টে বলেছে তার মধ্যে প্রায় ৮ হাজার সমবায় সংগঠন মাত্র সচল আছে। এগুলি হচ্ছে সরকারী তথ্য। কিন্তু প্রকৃত তথ্য যদি অনুসন্ধান করেন, তাহলে দেখবেন আরও বহু এ ধরনের প্রাথমিক সমবায় সমিতি অচল হয়ে আছে। তাছাড়া আপনি দেখেছেন ১৯৬৮-৬৯ সালে ৯·৩৪ কোটী টাকা অনাদায়ী পড়ে আছে। এই টাকা আদায় করবার আজ পর্যন্ত কোন ব্যবস্থা হচ্ছে না। তাছাড়া আপনি লক্ষ্য করেছেন এই সমবায় আন্দোলন এরা গরীব এবং মধ্যবিত্তদের স্বার্থে ব্যবহার করেনি। যিনি চেয়ারম্যানের আসন অলংকৃত করেছিলেন দীর্ঘদিন সেই ব্যোমকেশ মজুমদার মহাশয় বাংলাদেশের সমবায় আন্দোলনে অংশ গ্রহণ করতেন, তার সম্বন্ধে আপনারা অনেকেই জানেন। আমি মনে করি এ সম্পর্কে একটা তদন্ত কমিশন বসান উচিত। তা ছাড়া যে ষ্টেট কো-অপারেটিভ ব্যাংক ১২ কোটী টাকা খরচ করতে পারে সেখানে করেছে মাত্র ৪·৩০ কোটী টাকা। এর উপর খরচ করতে পারলনা। আপনি এটা লক্ষ্য করেছেন যে নর্দার্ন সেণ্ট্রাল কো-অপারেটিভ ব্যাংক, ২৪-পরগণা, আমার নির্বাচন কেন্দ্রের হেড অফিস। মাথাভারী শাসন ব্যবস্থা, কংগ্রেসী দলের স্বার্থে সেখানে ১৭০ জন কর্মচারী নিয়োগ করেছেন। তাঁরা কিছু কাজ করছেন না। তারা গ্রামে গ্রামে গিয়ে বলছেন যুক্তফ্রন্ট সরকারকে বে-কায়দায় ফেলতে হবে, কাজেই তোমরা কেউ টাকা আদায় দিওনা। নর্দার্ন সেনট্রাল কো-অপারেটিভ ব্যাংক ১·৪০ কোটী টাকার মধ্যে মাত্র ২০ লক্ষ টাকা আদায় করতে পেরেছে। অশোককৃষ্ণ দত্ত যার নাম আপনারা সকলেই জানেন যিনি এটর্নী পাড়ায় থাকেন, ৬ নম্বর লাউডন ষ্ট্রীটে যার বাড়ী যিনি কংগ্রেস পার্লামেণ্টারী পার্টির সম্পাদক ছিলেন, যার ১৪ পুরুষ উকিল, তিনি বারাসতের আমডাঙ্গা থানার আধহাটাতে কৃষি উন্নয়ন সমিতির সদস্য হয়েছেন। সেই সমিতি পর্যন্ত টাকা শোধ দিচ্ছে না। অথচ তিনি নর্দান সেনট্রাল কো-অপারেটিভ ব্যাংকের চেয়ারম্যানের পদ আলোকিত করে আছেন। ভাইস চেয়ারম্যান অখিল রায়চৌধুরী যার নাম আমাদের গভর্ণমেন্টের তদন্ত কমিশনে বেরিয়েছে, যিনি বনগাঁ থেকে দমদমে লুম লীজ দিয়েছেন, প্রচুর টাকা লোন নিয়েছেন সেই টাকা শোধ দেবার নাম নাই। নর্দার্ন সেনট্রাল ব্যাংকের সাধারণ সম্পাদক সাধন রায়চৌধুরী যার নাম তদন্ত কমিশনে বেরিয়েছে টাকিতে একই পাওয়ার লুম বন্ধক রেখে ৪০ হাজার টাকা নিয়েছে আবার সেই পাওয়ার লুমই গভর্ণমেন্টের কাছে বন্ধক রেখে ৪০ হাজার টাকা নিয়েছে। তাছাড়া সাধন রায়চৌধুরী যে সমস্ত টাকা অনাদায়ী পড়ে আছে সেই সমস্ত টাকা জমা দেননি। এই ধরণের অভিযোগ আরও আছে। ডিরেক্টার রথীন সেনগুপ্ত ৪০ হাজার লোন নিয়েছেন, অন্যতম ডিরেক্টার আবদুল জলিল ৬ হাজার টাকার তহবিল তছরূপ করেছেন। তার নামে কেস চলছে। তা ছাড়া আনোয়ার সাহেব, তিনিও একজন ডিরেক্টার, লোন নিয়েছেন ৬০ হাজার টাকা। তাহলে আপনি বুঝতে পারছেন কো-অপারেটিভ ব্যাংক কৃষকদের স্বার্থে ব্যবহৃত না হয়ে এটা ব্যবহার করা হচ্ছে মহাজন জোতদার এবং কংগ্রেসীদের দলপুষ্ট করার জন্য এবং তাদেরই দলীয় স্বার্থে এই ব্যাংককে ব্যবহার করা হচ্ছে। এটা যেমন নর্দার্ন কো-অপারেটিভ ব্যাংকের বেলায় সত্য তেমনি সত্য সারা বাংলা দেশের দলের স্বার্থে সমবায় আন্দোলনকে এতদিন ধরে কুক্ষিগত করা হচ্ছে তাই আমি আশা করছি মাননীয় সমবায় মন্ত্রীমহাশয় যিনি বাংলাদেশের কৃষক আন্দোলনের সঙ্গে জড়িত তিনি বাস্তুঘুঘুদের মাথা ভেঙ্গে চুরমার করে জনগণের স্বার্থে সমবায় আন্দোলনকে নিয়ে যাবেন। নূতন ম্যানেজার নিয়োগ করেছেন আপনার দপ্তর থেকে তাঁকে কাজ করতে দেওয়া হচ্ছেনা। তার বিরুদ্ধে কুকুর লেলিয়ে দেওয়া হচ্ছে, কেননা তিনি অশোক দত্ত, সাধন রায়চৌধুরীর অঙ্গুলি হেলনে অন্যায় কাজগুলি করতে নারাজ। তাই তার বিরুদ্ধে কুকুর লেলিয়ে দেওয়া হচ্ছে, অফিসে পর্যন্ত বসতে দেওয়া হচ্ছে না। সমবায় আন্দোলন ব্যর্থ হয়ে যাবে যদি এই বাস্তুঘুঘুর বাসা বাঁধা বন্ধ করতে না পারেন।

[6-30—6-40 p.m.]

তারজন্য নূতন আইন প্রণয়নের কথা চিন্তা করতে হবে এবং যুক্তফ্রন্টের এম. এল. এ-দের নিয়ে তদন্ত কমিটি বসাতে হবে এবং তার মধ্য দিয়ে এই রাঘববোয়ালদের চরিত্র বাংলাদেশের জনগণের কাছে উপস্থিত করে এই আন্দোলনকে নিয়ে যেতে হবে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবীরকুমার মল্লিক ঃ** মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, সমবায় খাতে যে ব্যয় বরাদ্দের মঞ্জুরী উপস্থিত করা হয়েছে আমি তাকে সমর্থন করছি। আমি এই প্রসংগে গুটিকতক কথা বলতে চাই। গত ২০/২২ বছর ধরে আমরা সমবায় বিভাগের বহু দুর্নীতির কথা শুনেছি এবং সেই দুর্নীতির কথা সব বললে একখানা মহাভারত তৈরী হবে। আমি আমার জেলার কয়েকটী দুর্নীতির কথা বলব যার অন্য রকম গুরুত্ব আছে এবং সেটা আপনি বললেই উপলব্ধি করতে পারবেন। আমার জেলা পুরুলিয়া ১৯৫৬ সালে বাংলাদেশের অন্তর্ভুক্ত হয়েছে। ১৯৫৬ সালে বাংলাদেশে আসার কিছুদিন পূর্বে বিহারের রেজিষ্ট্রার, কো-অপারেটিভ সোসাইটিস্ পুরুলিয়ার সেনট্রাল কো-অপারেটিভ ব্যাংকে একটা নির্দেশ দিলেন যে, এখান থেকে কিছু কৃষি ঋণ দেওয়া হবে একটা কমিউনিটি প্রোজেক্ট এলাকায় এবং সেই এলাকার নাম হচ্ছে হুড়া কমিউনিটি প্রোজেক্ট। সেখানে তিনি যে টাকা বিলি করবেন সে সম্পর্কে কো-অপারেটিভ ব্যাংকে নির্দেশ দেওয়া হোল যে, তাঁরা যেন এতে কোন রকম মাতব্বরি না করেন, সেখানে যে এ্যাসিসট্যান্ট রেজিষ্ট্রার, কো-অপারেটিভ সোসাইটিস্ রয়েছেন তিনি যাকে দিতে বলবেন তাকেই যেন দেওয়া হয়। দেড় লক্ষ টাকা কৃষি ঋণ দেওয়া হয় কিন্তু তাতে কৃষিকার্য হয়নি। কংগ্রেস দল নিজেদের অস্তিত্ব রাখবার জন্য, নির্বাচনে জিতবার জন্য এবং গুটিকতক লোককে পাইয়ে দেবার জন্য এটা করেছিল এবং সেই টাকার বোঝা এখনও সেনট্রাল কো-অপারেটিভ ব্যাংকের উপর চেপে রয়েছে। এছাড়া ফার্টিলাইজার বিক্রি লোনের নামে নানা রকম বোঝা এবং আরও কিছু লোনের বোঝা বিহার আমল থেকে সেই কো-অপারেটিভ ব্যাংকের উপর চেপে রয়েছে। আমি এটা কেবল দুর্নীতি বলে বলছিনা, সমবায় মন্ত্রীর কাছে আমি প্রশ্ন করছি, এই যে বোঝা চেপে রয়েছে আমাদের সরকার সেই বোঝা সম্পর্কে কোন রকম ব্যবস্থা অবলম্বন করবেন কিনা? বাংলাদেশে আমরা যখন এলাম তার কিছুদিন পর হঠাৎ ডাঃ বিধানচন্দ্র রায়ের খেয়াল হোল কিছু লোককে কিছু টাকা পাইয়ে দিতে হবে। কি করে এই টাকা পাইয়ে দেওয়া যাবে সেটা ভেবে ভেবে বার করলেন পুরুলিয়ায় একটা শিল্প রয়েছে যেটা এখন মুমূর্ষু সেই লাক্ষা শিল্পকে সাহায্য করবার জন্য, সেই লাক্ষা শিল্পের উন্নয়নের নাম করে কিছু লোককে কিছু কিছু টাকা পাইয়ে দেওয়া যাক। রাতারাতি সোসাইটি তৈরী হোল, রাতারাতি নির্দেশ চলে গেল এবং তখন আমাদের জেলায় যিনি ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট ছিলেন সেই বি. সি. গাঙ্গুলীর মারফত টাকা বিলির সমস্ত ব্যবস্থা হয়ে গেল। ১ লক্ষ টাকার মত বিলি করা হোল, কিন্তু সেই লাক্ষা শিল্প যেভাবে ডুবছিল সেটা সেই ভাবেই ডুবল এবং সেই লাক্ষা শিল্পের আর মাথা চাড়া দিয়ে দাঁড়াবার অবস্থা নেই। সেই টাকাও চেপে রয়েছে। সেই ৩টি লোকের মধ্যে দুজনের নাম হচ্ছে মতিলাল মাঝি এবং করালী কুণ্ডু। মতিলাল মাঝি নির্বাচনে দাঁড়িয়েছিলেন—প্রথমে তিনি কংগ্রেসে ছিলেন তারপর লোকদলে ঢুকেছেন, আর করালী কুণ্ডুর বাড়ী হচ্ছে, দালান হচ্ছে। এই হচ্ছে সেখানকার অবস্থা। সমবায় মন্ত্রী মহাশয় আমাদের সামনে যে বক্তব্য রাখলেন তাতে আমরা বুঝলাম একটা সৎ এবং শক্তিশালী আন্দোলন গড়ে তোলবার জন্য প্রচেষ্টা হচ্ছে। আমি এজন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি। আমি এই প্রসঙ্গে আরও গুটিকতক কথা বলতে চাই যে, আমাদের সমবায় আন্দোলনের লক্ষ্য এবং উদ্দেশ্য হোল আমাদের যে দরিদ্রতা, বেকারী এবং খাদ্যাভাব রয়েছে সেই সমস্ত দূর করবার একটা প্রচেষ্টা এর মধ্য দিয়ে হবে। তা যদি করতে হয় তাহলে একদিকে

যেমন কৃষককে রক্ষা করবার জন্য ব্যবস্থা হওয়া দরকার সেইরকমভাবে বেকারদের কর্মসংস্থানের জন্যও ব্যবস্থা করা দরকার।

ঠিক সেই রকম ভাবে যা উৎপন্ন হয়, সেই উৎপাদন বণ্টন যেন সুষম হয় তার একটা ব্যবস্থা এর মধ্যে আছে এবং সামগ্রিক ভাবে মানুষ সংগঠিত হয়ে নিজেদের অবস্থাকে উন্নত করার চেষ্টা করতে হবে। কিন্তু এদিকে ২০/২২ বছরের ইতিহাসে দেখেছি যে আসল কিছুই হয় নি, আমি বলবো যা এতদিন হয়নি, এবারে সেইগুলো করবার দায়িত্ব যুক্তফ্রন্টকে নিতে হবে। আমি জানি যে এই জঞ্জালকে পরিষ্কার করবার জন্য বহু শক্তি অপচয় হবে, কিন্তু তা সত্বেও একটা পরিষ্কার পথ নিতে হবে এবং সেই পথ নিয়ে আমাদের কাজ করে যেতে হবে। আমার জেলা হচ্ছে সব থেকে গরীব জেলা, ওখানে এতদিন পর্যন্ত কোন রকম জমি বন্ধক ব্যাংক ছিলনা এবং অতি সম্প্রতি সেখানে জমি বন্ধক দেবার জন্য একটা ব্যাংক হয়েছে, কিন্তু এখনও সেখানে তাদের কর্মচারী নেই এবং সেখানে টাকা পয়সা কিছু নেই। এখন থেকে যদি ব্যবস্থা না করা যায় তাহলে সেখানে যে অভাব অভিযোগ রয়েছে তা দূর করা সম্ভব হবে না।

**Shri A. H. Besterwitch :** Mr. Deputy Speaker, Sir, I congratulate the Minister for placing this grant in this House for consideration and passing. All these 20 years of Congress administration I don't know whether it was co-operation or corruption. Dr. Sanyal himself accepts this when he says that there were dead co-operative societies, and at the same time he says that the money which should have been given to people for their work were not given to them and they had no knowledge of the money. Money was given to anybody and everybody to keep the Congress Party in power, That is Dr. Sanyal's view and not mine. Even our great Opposition Leader, honourable Shri Siddhartha Shankar Ray, when he was sitting in the Opposition, had accused the Congress and Dr. Bidhan Chandra Roy of corruption. Does he now deny that there was no corruption during Congress regime? (Shri Siddhartha Shankar Ray : There was corruption then and there is corruption now). Yes, and we are to fight it out, and I speak what is correct and what is not—I am not afraid of anybody.

Now regarding the Co-operation Department, first and foremost I want the Hon'ble Minister to eradicate this corruption in a right way from Writers' Buildings downward and bring them to book all those corrupted persons who are in the Co-operative Society and at the same time those officers who do not sympathise with the poor people. It is then the poor people will have some benefit. It is no use of coming with big problems when they are not getting any help. I may say about Jalpaiguri. There is a Handlom Co-operative Society of Jalpaiguri by name because the head office is in Dum Dum and not in Jalpaiguri. So if we take everything into consideration we find all the co-operative societes are in Calcutta and there is nothing in the districts—all the head offices in Calcutta, all the money in Calcutta, everything is spent in Calcutta, name is only of districts. I do not want to take much time of the House, Mr. Deputy Spekar. I would only request the Hon'ble Minister to eradicate the corruption for which the Congress is responsible for the last 20 years. Let us move together in the matter and we must co-operate with him if he brings some concrete proposals in the House and punish these people right and left, With these words I support the grant and sit down.

**শ্রীসন্তোষ কুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমবায় বরাদ্দের উপর সরকারী দলের মাননীয় সদস্যরা যে বক্তব্য রাখলেন তার মধ্যে শ্রীপান্নালাল মাজির সমবায় সম্বন্ধে জ্ঞান আছে

বলে জানতাম কারণ সমবায় ব্যাঙ্কের সঙ্গে তিনি যুক্ত বলে আমি জানি। আর বাকি যারা তাদের কোন সমবায় আন্দোলনের নিয়ম কানুন সম্বন্ধে কোন সম্যক জ্ঞান না থাকায় তারা যে সমালোচনা করলেন তার কোন মূল্য নেই। স্যার, আপনি জানেন গণতান্ত্রিক সমাজতন্ত্র প্রতিষ্ঠায় সমবায় হচ্ছে একমাত্র পথ। এটা ঠিক যে বাংলা দেশে সমবায় আন্দোলনের যে ভাবে প্রসার হওয়া উচিত ছিল সমবায় আন্দোলন সে ভাবে প্রসারতা লাভ করে নি। তার কারণ অনুসন্ধান করা দরকার। মাননীয় মন্ত্রীমহোদয়, কৃষি ঋণ হোলসেল কো-অপারেটিভ সোসাইটি সম্বন্ধে বক্তব্য রেখেছেন সে সম্বন্ধে ২।৪টি বক্তব্য রাখবো। কিন্তু তার আগে আপনার মাধ্যমে একটা কথা সমবায় মন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই যে বাংলা দেশে সমবায় আন্দোলন প্রসারতা লাভ করে নি। আমাদের সময় চেষ্টা হয়েছিল যে সমবায় কর্মচারীদের হাতে আরো বেশী ক্ষমতা দিলেই বোধ হয় সমবায় আন্দোলন ঠিক মত চলবে। এবং সমবায় সমিতিগুলি সুষ্ঠুভাবে পরিচালিত হবে। কিন্তু মন্ত্রী মহাশয় যদি হোলসেল কো-অপারেটিভগুলির তদন্ত কমিটির ইনটারিং রিপোর্ট গুলি পড়েন তাহলে দেখতে পাবেন সে সমিতিগুলির মুখ্য পরিচালনার দায়িত্ব ছিল Executive Officer অথবা একজন এ্যাসিটেণ্ট রেজিষ্ট্রারের উপর। তাছাড়া বেশীর ভাগ ক্ষেত্রে জেলা শাসকরা ছিলেন পরিচালক সমিতির সভাপতি। পরিচালক সমিতির সভাগুলিতে ভাল ভাবে মতামত নেওয়া হয় নি, Executive Officer এবং Chairman মিলে সভা পরিচালনা করেছেন। বিশেষ করে Executive Officer পরিচালনা করেছেন বাংলাদেশের সমস্ত হোলসেল কো-অপারেটিভ, ফলে আজকে সেগুলি ভরাডুবির পথে।

সুতরাং সরকারী কর্মচারীদের হাতে অধিক ক্ষমতা তুলে দিলেই যে সমবায় সমিতিগুলি সুষ্ঠুভাবে পরিচালিত হবে এ কথা তিনি যদি ভেবে থাকেন তাহলে তিনি আমাদের মত ভুল করবেন। স্যার, আমরা দেখেছি বর্তমান সরকার আসবার পর থেকে সরকারী কর্মচারীদের হাতে আরো বেশী ক্ষমতা তুলে দেবার পরিকল্পনা নানাভাবে Amendunt করে এরা নিয়েছেন। আজকে যে আন্দোলন Proper Movement হিসাবে গড়ে তোলা উচিত ছিল সেটা সরকারী প্রশাসন যন্ত্রে পরিণত হচ্ছে। তা যদি হয় তাহলে সমবায় আন্দোলন কোনদিন স্বার্থক হবে না এবং এর মুল উদ্দেশ্য ব্যর্থ হয়ে যাবে। মাননীয় সদস্য শ্রীপান্নালাল মাঝি বললেন যে বহু টাকা সমবায় সমিতি থেকে কৃষি ঋণের টাকা ভুয়া সদস্যদের দেওয়া হয়েছে। তিনি সমবায় Bank পরিচালক মণ্ডলী বা Land Mortgage Bank বা Central Bank এর কোন একটার সঙ্গে যুক্ত আছেন বলে আমার ধারণা। তার মুখে যখন এই অভিযোগ পাচ্ছি তখন আমার মনে হয় মাননীয় মন্ত্রীমহাশয় এ বিষয়ে তৎপর হবেন এবং তাঁর কাছ থেকে List নিয়ে এ সম্বন্ধে তদন্ত করে ব্যবস্থ অবলম্বন করবেন। মাননীয় মন্ত্রীমহাশয়কে একথা মনে করিয়ে দিতে চাই যে সমবায় ঋণের যে টাকা দেবার ব্যবস্থা আছে তাতে পরিচালক বোর্ডের কারো টাকা দেবার উপায় নেই, ভুয়া সদস্যকে যদি টাকা দেওয়া হয়ে থাকে তাহলে তার মধ্যে Bank সুপারভাইজার, সমবায় বিভাগের Inspector বা তার মধ্যে হয়ত প্রাথমিক সমিতির ডিরেক্টার জড়িত থাকতে পারেন। কিন্তু Bank Supervisor এবং সমবায় বিভাগের Inspector-এর সাহায্য ছাড়া কোন ভুয়া সদস্যকে টাকা দেওয়ার উপায় নেই। পান্নালাল মাজি ভুয়া সদস্যকে টাকা দেবার যে অভিযোগের কথা এনেছেন আমি মন্ত্রীমহাশয়ের কাছে নিবেদন করবো তিনি তাঁর কাছ থেকে List নিয়ে যথোপযুক্ত তদন্ত করবেন এবং সভার কাছে এ সম্বন্ধে তাঁর বক্তব্য রাখবেন যে কি ব্যবস্থা গ্রহণ করেছেন। মাননীয় সদস্য শ্রীসরল দেব মহাশয় M.L.A-দের নিয়ে তদন্ত কমিটি গঠনের কথা বলেছেন। N. C. Roy তদন্ত কমিটির কথা আমরা জানি। মাননীয় সমবায় মন্ত্রীমহাশয় সমবায় সম্বন্ধে বড় বড় কথা বললেন। N. C. Roy Committee যদি Enquiry Commission Act অনুসারে গঠিত হয়ে থাকে তাহলে সেই তদন্ত কমিটির বিচার ব্যবস্থায় যেটা থাকা উচিত ছিল, যার

সম্বন্ধে অভিযোগ তাকে ডেকে, জিজ্ঞাসা করে তারপর সিদ্ধান্ত গ্রহণ করা উচিত ছিল। N. C. Roy Committee যাদের সম্বন্ধে মন্তব্য করেছেন তাদের কাউকে সাক্ষী হিসাবে না ডেকে, তাদের কাছে মতামত না শুনে, নিজের ইচ্ছামত মতামত রিপোর্টে লিখে গেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১ বছর আগে N. C. Roy তদন্ত কমিটির যে মন্তব্য এই সভার সামনে শিল্পমন্ত্রীমহাশয় রেখে ছিলেন সেই তদন্ত কমিটির যে সিদ্ধান্ত সেই অনুযায়ী তিনি ব্যবস্থা গ্রহণ করবেন। কিন্তু কোন্ সমিতি, কোন্ সরকারী কর্মচারী যাদের সম্বন্ধে N. C. Roy তদন্ত কমিটির adverse comments ছিল, তাদের কার বিরুদ্ধে তিনি ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা আমরা জানতে চাই। আজকে এখানে কৃষি ঋণ অনাদায়ের কথা আলোচনা হয়েছে। আজকে বাংলাদেশের কৃষককুল যারা সমবায় আন্দোলনের সঙ্গে যুক্ত তারা অত্যন্ত উদ্বিগ্ন হয়ে পড়েছে। অনাদায়ী ঋণ যদি আদায় না করা হয় তাহলে নতুনভাবে কিভাবে ঋণ দেওয়ার ব্যবস্থা হবে? আজকে সমবায় ঋণ দেওয়ার যে নিয়ম আছে তাতে অনাদায়ী ঋণ যদি আদায় না করা যায়, Reserve Bank-এ-র দেয় টাকা Reserve Bank-কে শোধ না করা যায় তাহলে Reserve Bank এর টাকা নিয়ে আবার কৃষকদের দেওয়ার কোন ব্যবস্থা নেই।

[6-50—7-00 p.m.]

কিন্তু এখানে মাননীয় মন্ত্রীমহাশয় উল্লেখ করেছেন যেই ঋণ শোধ করবেন এই ঋণ দেওয়ার ব্যবস্থার জন্য আইন পাল্টেছেন। আইন পাল্টেছেন এটা ঠিক। এরজন্য সাধুবাদ আমরা দিচ্ছি। কারণ আইনে যে ত্রুটি ছিল রিজার্ভ ব্যাঙ্কের আগেকার নির্দেশ অনুযায়ী ৭০ ভাগ লোক যদি টাকা শোধ করেন তাহলে সেই সময় টাকা পাওয়া যায়। রিজার্ভ ব্যাঙ্ক পরবর্তীকালে এই মতামত পরিবর্তন করেছিলেন। কিন্তু সেই অনাদায়ী টাকা থাকার দরুন সেইজন্য তৎকালীন সরকার সেটা করেননি যদিও আমরা বিভিন্ন সময়ে এই নীতি স্থির করেছিলাম যেই টাকা শোধ করবে তাকে ঋণ দেওয়া হবে। মাননীয়া মন্ত্রী রেণু চক্রবর্তী মহোদয়া এই যে সংশোধন করেছেন তারজন্য সমবায় সমিতি এবং কর্মচারী এবং বিশেষ করে বাংলাদেশের কৃষকদের তিনি ধন্যবাদের পাত্র। কিন্তু সঙ্গে সঙ্গে একথা বলব এর মধ্যে ফাঁকি আছে। আইন পাল্টেছেন ঠিকই। কিন্তু আইনের সুযোগ নেওয়ার ক্ষমতা কৃষকদের নেই। ফলে তারা ড্র করতে পারবে না। সেই কারণে কৃষকদের যেটা সেইটা ১৯৬৭ সালের পর থেকে আর পাওয়া যাচ্ছেনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাংলাদেশ যদিও পিছিয়ে আছে, মাদ্রাজ, মহারাষ্ট্র, পাঞ্জাবে সেখানকার কংগ্রেসী সরকার সাহায্য পুষ্ট সমবায় আন্দোলন যেভাবে অগ্রসর হয়েছিল বাংলাদেশ তার সঙ্গে তাল রাখতে পারেনি ঠিকই। কিন্তু তবুও ১৯৬৫-৬৬ সনে বাংলাদেশে সমবায় বিশেষ করে কৃষিঋণ বহু গুণ বেড়ে গিয়েছিল। অনাদায়ের পরিমাণ অনেক কমে গিয়েছিল। মাননীয় সদস্য সরল দেব মন্তব্য করেছেন তাই মনে পড়ে গেল, ১৯৬৭ সালের পরে যে অনিশ্চিয়তা অবস্থা বাংলাদেশে ঘটেছে রাজনৈতিক অনিশ্চয়তা, তার ফলে আজকে অনাদায়ী ঋণের পরিমাণ দিনে দিনে বেড়ে যাচ্ছে। আমার তথ্য সম্বন্ধে আমি বলতে পারি, আমার তথ্য ঠিক। যদি তথ্য সম্বন্ধে কিছু বক্তব্য থাকে মন্ত্রীমহাশয় ১৯৬৫ সনের সঙ্গে বছরের হিসাবে অনাদায়ী ঋণের পরিমাণ কিভাবে বেড়ে গিয়েছে সেই তথ্য যদি রাখেন তাহলে বুঝবেন ১৯৬৭ সালের পর থেকে অনাদায়ী ঋণের পরিমাণ কিভাবে বেড়ে যাচ্ছে দিনে দিনে। মাননীয় মন্ত্রী কানাইবাবু সেদিন সেন্ট্রাল ব্যাঙ্কের চেয়ারম্যানদের ডেকে সভা করেছিলেন। দিন যাচ্ছে, অনাদায়ী ঋণ কিভাবে আদায় করা যায়। সরলবাবুর মতো যারা না বুঝে কথা বলেন, না বুঝে সমালোচনা করেন, তাঁদের কথা আলাদা। আমি সেদিনও কানাইবাবুকে বলেছি, আজও বলছি, তারজন্য যতই সেন্ট্রাল ব্যাঙ্কে আবেদন নিবেদন করুন, যতই সরকারী কর্মচারীদের এই কাজে লাগান যদি বাংলাদেশের যুক্তফ্রন্টের

সব কটি শরিকদল একযোগে কানাইবাবুর সঙ্গে সহযোগীতা না করেন, তাহলে আদায়পত্র কিছু হবে না।

আমাদের ওখানকার একটা সমবায় সমিতি সম্বন্ধে আমি বক্তব্য রাখতে চাই। এই পানিশালা কৃষি সমবায় উন্নয়ন সমিতি—এর চেয়ারম্যান, ম্যানেজার মার্কসিষ্ট পার্টির লোকে। তারা টাকা শোধ করেনি। তাদের বিরুদ্ধে সার্টিফিকেট জারী করা হয়েছে। তাদের গরু যখন ধরে নিয়েছিল তারা লোক দিয়ে গরু ছিনিয়ে নেয়। তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়ার সাহস যুক্তফ্রন্টের হয়নি যেহেতু মার্কসিষ্ট পার্টির লোক। তাই বলবো যুক্তফ্রন্টের সব কটি দলে যদি সহযোগীতা না করে তাহলে বাংলাদেশের সমবায় আন্দোলন বানচাল হয়ে যাবে। আমরা যখন সমবায়ের জন্য প্রাণপণ চেষ্টা করেছি তখন এই ১৪টি দলের লোকেরা সমবায় আন্দোলনকে বানচাল করবার জন্য চেষ্টা করছে। তার ফলে বাংলাদেশের সমবায় আন্দোলন আজকে এই জায়গায় পৌঁচেছে।

সুতরাং আজ বলব যে সকলের মিলিত চেষ্টা না করলে কিছু হবে না। Processing Society-র কথা বলেছেন। আমি এক্ষেত্রে বাংলাদেশের চালকল সমিতিগুলির কথা বলছি। মন্ত্রীমহাশয়ের চেষ্টা থাকলেও অন্যান্য যে সমস্ত দপ্তর—যেমন খাদ্য-দপ্তর তাঁর সঙ্গে সহযোগিতা না করায় বাংলাদেশে চালকলগুলি লোকসানের দিকে যাচ্ছে। চালকলগুলির যে পরিমাণ ধান ভাণ্ডার জন্য ধানের প্রয়োজন সেই ধান যদি F. C. I. না দেয়—অর্থাৎ ৪০ হাজার কুইন্টালের জায়গায় যদি ১০ হাজার কুইন্টাল সরবরাহ হয় তাহলে চালকলগুলির লোকসান হবে। আমি আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়কে বলব যে ওঁদের মন্ত্রীসভার মধ্যে কোন Co-ordination নেই। এক মন্ত্রী আর এক মন্ত্রীর দিকে হাত গুটিয়ে এগিয়ে যায়। সুতরাং খাদ্যমন্ত্রীর সঙ্গে co-ordinate করে বাংলাদেশের চালকলগুলিকে প্রয়োজনীয় ধান সরবরাহ করতে না পারলে কিছু হবে না। আমি শুধু আপনার মাধ্যমে সমস্যাগুলো তাঁর গোচরে আনছি। চালকল সমিতিগুলির যে পার্সেণ্ট ধান থেকে চাল হয় তা হওয়া সত্ত্বেও F. C. I. তাদের প্রয়োজনীয় ধান দিচ্ছেনা। পান্নালাল মাঝি মহাশয় বন্যা ও খরা এলাকায় বিশেষ ব্যবস্থা প্রবর্তনের জন্য মন্ত্রীমহাশয়কে ধন্যবাদ দিয়েছেন। এটা মন্ত্রীমহাশয় করেননি। তিনি সেটার উল্লেখ করেছেন মাত্র। সুতরাং ধন্যবাদ আমাদের, ওঁর নয়। আমার বক্তব্য শেষ করার আগে হুরার সদস্য যেকথা বলেছেন সে সম্পর্কে বলতে চাই। পুরুলিয়া District Central Co-operative Bank আমাদের পরিচালনায় নয়। লোকসেবকসঙ্ঘের লোকেরা এই ব্যাঙ্ক পরিচালনা করছেন। ওঁরা সভায় এমনভাবে বলেন যে সকলেই বিভ্রান্ত হয়ে যায়। সেজন্য বলছি যে সেখানে দীর্ঘদিন ধরে অশোকবাবু এই Bank পরিচালনা করছেন এবং তাঁর সঙ্গে লোকসেবকসঙ্ঘ ও অন্যান্য বামপন্থীদলের যোগাযোগ আছে। আমাদের কংগ্রেসের বিশেষ কেউ এর পরিচালক সমিতির মধ্যে নেই। সুতরাং আজকে ব্যাঙ্ককে ওঁরা ডুবিয়ে দিয়েছেন। আমি মন্ত্রীমহাশয়ের কাছে আশা করেছিলাম যে সমবায় সমিতিকে গণআন্দোলন করার দিকে আর্থিক সুবিধা দেবার দিকে নূতন ব্যবস্থা রাখবেন এবং অতিরিক্ত বরাদ্দের ব্যবস্থা এই বাজেটের মধ্যে রাখবেন। কিন্তু সেসব না থাকায় আমি এই বাজেটের বিরোধিতা করছি।

[7-00—7-10 p.m.]

**গিরিশচন্দ্র মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন সমবায় মন্ত্রীমহাশয়, তা আমি সমর্থন করছি। এই সমর্থন করতে গিয়ে আপনার কাছে বলছি যে লোক সেবকের কর্মীরাই ব্যাংক পরিচালনা করছে ঠিকই, কিন্তু এর আগে যেকথা প্রবীরবাবু বলেছেন যে ব্যাংকের যিনি হেড এ্যাসিস্টাণ্ট তিনি দুর্নীতি করেছেন সেগুলি উল্লেখ করেছেন, কিন্তু

আমরা জানি বিহার সরকারের তরফ থেকে সেই ব্যাংক তৈরী হয়েছিল সেইসময় থেকে যারা কংগ্রেসের অনুচর তারা ব্যাংক দখল করে রেখেছিলেন। গ্রামের সমবায়গুলি—আমাদের পান্নাবাবু বলেছেন, আমরা জানি এই সমবায়ের নাম দিয়ে লোন নিয়েছে, যাদের নামে লোন নেওয়া হয়েছে তারা জানেনা অথচ তাদের নাম দিয়ে কংগ্রেসের এজেন্ট যারা তারা লোন নিয়েছে। শুধু তাই নয়, একথা আমরা ভাল করে জানি যে কংগ্রেস থেকে কংগ্রেসের যুগে বহু সমবায় লোন নেওয়া হয়েছে, সেই লোন তারা আজ পর্যন্ত শোধ দেয়নি এবং এই শোধ না দেবার জন্য যে অবস্থা হয়েছে তাতে আজ লোন পরিশোধ করা কঠিন হয়েছে। আগে আইন ছিল যে ৭৫ ভাগ লোন না দিলে লোন পরিশোধ হবেনা সেইজন্য কংগ্রেসীরা লোনটাকে হাতে করে রেখেছিল তার ফলে সাধারণ লোক লোন নিতে পারেনা। এমন অবস্থা হয়েছে যে যে যত লোন পায় তার চেয়েও বেশী লোন নিয়ে বসে আছে। সেইজন্য নূতনভাবে ঐ সব কংগ্রেসীরা যারা লোন নিয়ে বসে আছে তাদের উপর চাপ দিতে হবে। দ্বিতীয়তঃ গরীব যারা লোন নিয়েছে অথচ শোধ দিতে পারছে না আইনের জন্য, তাদের আবার কিভাবে লোন দেওয়া যায় সেকথা বিবেচনা করতে হবে। এই কথা বলে আজকে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরেণুপদ হালদারঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রীমহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থিত করেছেন আমি সেটা সর্বান্তঃকরণে সমর্থন করি। এই ব্যয় বরাদ্দর উপর আলোচনা করতে গিয়ে কংগ্রেস সদস্যরা দীর্ঘদিন ধরে এই কো-অপারেটিভ ব্যবস্থাপনার মধ্যে থেকে সকলেই যে সমস্ত কুকীর্তি করেছেন সেগুলি ঢাকবার জন্য তাঁরা নানারকম অজুহাত তুলছেন। আমি এই বিষয় একটা কথা বলতে। চাই গত বছর সরকার পক্ষ থেকে যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সেই প্রতিশ্রুতি কিছু কিছু কার্যকরী বা পালন করা হয়নি। সেই প্রতিশ্রুতি হল এই ঋণ শোধ করার ব্যাপারে যেকথা বলা হয়েছিল যে যারা ঋণ শোধ করবে তাদের আবার টাকা দেওয়া হবে। যারা যারা ঋণ শোধ করবে তাদের টাকা দেওয়া হবে। কেবলমাত্র সমবায়ের অন্যান্য সদস্যরা বা ৮০ভাগ সদস্য যদি আদায় না দেয় তাতে অসুবিধা হবেনা।

কিন্তু আমরা দেখছি যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সেই প্রতিশ্রুতি সরকারের পক্ষ থেকে পালন করা হয়নি, অনেক জায়গায় লোকে টাকা পরিশোধ করে দিয়েছিল একটা আশা নিয়ে যে তারা আবার টাকা পাবেন, কিন্তু দেখা গেল তাদের সেই আশা ধূলিসাৎ হয়ে গেছে, ফলে এই বছর তারা অত্যন্ত দুশ্চিন্তার মধ্যে পড়ে। তারা ভাবছে যে টাকা যদি আমরা আদায় দিই তাহলে আবার ঋণ পাব কিনা। কারণ অন্য সকলে ঋণ পরিশোধ না করার জন্য তাদের পক্ষে এই ঋণ পরিশোধ না করায় তাদের পক্ষে এই ঋণ পাওয়া সম্ভব নয় এবং সেই জন্যই তারা এ বিষয়ে ভাবছেন। সেই জন্য আমি বলতে চাই যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সেই প্রতিশ্রুতি পালন করা সরকারের কর্তব্য। গতবছর যেখানে চাষ নষ্ট হয়ে গিয়েছিল সেখানে সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন যে সেই ঋণগুলি মধ্য মেয়াদী করে দেওয়া হবে যেখানে ৬০ ভাগ ফসল নষ্ট হয়ে গিয়েছে বা আদৌ ফসল হয়নি সেখানে তাদের মধ্য মেয়াদী করে দেওয়া হবে। কিন্তু দুঃখের বিষয় কতকগুলি জে. এল. আর. ও. অফিস থেকে তারা নোটিশ দিয়েছিলেন যে এই সমস্ত মৌজায় যেখানে ফসল নষ্ট হয়ে গিয়েছে শুধু তাদের ঋণ মকুব করা হবে। ৩/৪টি মৌজা নিয়ে একটা সোসাইটি বা কৃষি ঋণদান সমিতি আছে। একটা মৌজায় ঋণ মকুব করা হল বা মধ্য মেয়াদীর কথা বলা হল, কিন্তু অসুবিধা যেখানে একটা মৌজার জন্য করা সম্ভব হচ্ছে না কারণ অন্যান্য মৌজা তার সঙ্গে যুক্ত আছে। অসুবিধা হবে জেনেও সেই সুযোগ দেওয়া হয়নি। সেটা যেন মন্ত্রীমহাশয় বিশেষ ব্যবস্থা গ্রহণ করেন। তারপর আমি যেকথা বলতে চাই যে ঋণের পরিমাণ

কম করে দেওয়া হোক। ঋণের পরিমাণ ৫০০ টাকার কম করে দেওয়া হোক। তাহলে আমি মনে করি বেশীর ভাগ লোককে ঋণ দেওয়া যাবে। ছোট ছোট যেসমস্ত কো-অপারেটিভ ব্যাঙ্ক আছে সেগুলি একত্রিত করে দেওয়া হোক। বড় ব্যাঙ্ক করে একত্রিত করে যাতে ভাল ভাবে চলে তার ব্যবস্থা করার কথা উঠেছে। কিন্তু ছোট ছোট ব্যাঙ্কগুলি একত্র করার ফলে তারা ঠিক সংযম রাখতে পারছে না। ফলে আরো যে ২/৩/৪টি মৌজা নিয়ে অন্যান্য গ্রামগুলি সেই একই অজুহাতে তারও ঋণ পরিশোধ করছে না। যখন পৃথক ছিল তখন তারা ভাবত যে তাদের আদায় দিলে অসুবিধা হত না কিন্তু এক্ষেত্রে একটু অসুবিধা দেখা দিয়েছে। তারপর সুদের ব্যাপারে ১০ টাকা ১ বছরের অতিরিক্ত হলে ১২॥ টাকা সুদের পরিমাণ ছিল তা কমিয়ে দেওয়ার ব্যবস্থা করতে হবে যাতে কম সুদে লোকে বেশী টাকা পেতে পারে তার ব্যবস্থা করতে হবে। আমি মনে করি কো-অপারেটিভে ত্রুটি বিচ্যুতি আছে সেগুলি মন্ত্রী মহাশয় নজর দিয়ে দূর করার চেষ্টা করবেন। এই কয়টী কথা বলে আমি এই ব্যয় বরাদ্দ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅনিল ধর গুহনিয়োগী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যয় বরাদ্দের দাবী সমর্থন করে দু একটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের গঠনতন্ত্র সংশোধন করে কবে টাকা পয়সা আসবে তা একটা অনিশ্চিয়তার মধ্যে, কবে টাকা পয়সা আসবে তার একটা অনিশ্চিয়তার মধ্যে আমরা আছি। সুতরাং যে অবস্থার মধ্যে আছে তাকে কেন্দ্র করে আমাদের এই সমবায় আন্দোলনকে বাড়াতে হবে।

[7-10—7-22 p.m.]

সেই হিসেবে আমি আপনার মাধ্যমে সমবায় মন্ত্রীমহাশয়ের কাছে একটী প্রস্তাব রাখতে চাই। সেটা হচ্ছে এই আজকে গ্রামে সভা-ওয়ারী না হয়, অন্তত:পক্ষে অঞ্চল-ওয়ারী বাধ্যতামূলক কৃষিব্যাংক গঠন সম্ভব কিনা। এই ধরনের একটী বিল আনা প্রয়োজন। কেননা আমি জানি অনেক জায়গায় সমবায় আন্দোলনকে যদি বড় করতে হয়, গ্রামাঞ্চলে যে বেকারী ও অন্যান্য সমস্যাগুলি দেখা দিয়েছে, সেগুলি কেবল কয়েকটী সমবায় সমিতি গঠন করে সমাধান করা সম্ভব নয়। শস্য-ব্যাংক যদি করা হয়—তার দায় দায়িত্ব—সরকার যেমন ষ্টেট্ ব্যাংকের দায় দায়িত্ব নিয়েছে,—সেইভাবে যদি সরকার দায় দায়িত্ব নেন, তাহলে সমবায় সমিতির সদস্যও বুঝতে পারবে এই টাকা বা শস্য যে জমা পড়লো। সেই ধরনের আশ্বস্তি যদি পায়, সেই ব্যাংকগুলোকে দেওয়া হতে পারে, তাহলে সেই ব্যাংকের মাধ্যমে গ্রামে যে সমস্ত development-এর কাজ কর্ম করার আছে তা করা সম্ভবপর হতে পারে।

আর একটী হচ্ছে আমলাতান্ত্রিক মনোভাব পরিবর্তন করতে হবে এবং জনকল্যাণের মনোভাব সৃষ্টি করতে হবে। তবেই সত্যিকারের সমবায় সমিতি গড়ে ওঠা সম্ভব।

আজকে লোনের টাকার সুদের পরিমাণ কম করতে হবে। এখন কৃষককে যে টাকা লোন দেওয়া হয়, সেই শতকরা দশ টাকা সুদের বোঝা বহন করা তাদের পক্ষে সম্ভব নয়। সেই আমলাতান্ত্রিক মনোভাবের জন্য আজ ধাপে ধাপে এই অবস্থায় এসেছে। আজকে চিন্তা করতে হবে, কৃষককে যে লোন দেওয়া হয়, তার সুদের পরিমাণ খর্ব করা যায় কিনা। যে সমস্ত লোন দেওয়া হচ্ছে, তা অনাদায় পড়ে আছে। কৃষকের অবস্থা ভাল থাকলে তারা নিশ্চয়ই লোনের টাকা শোধ করে দিত। যেভাবে আইন করা হয়েছে—শতকরা ১০ ভাগের পরিবর্তে সেই individual person যদি লোন শোধ করে, তাহলে সে পুনরায় লোন পেতে পারবে—এইভাবে ব্যবস্থা করা দরকার। ঐ কারণে কৃষকের পক্ষে লোন শোধ করা সম্ভবপর হচ্ছেনা। মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো—যে সেই লোনের টাকা নগতে দিতে পারবে না, সে যেন শস্য দিয়ে সেই লোন শোধ করতে পারে—তার ব্যবস্থা যদি

করেন তাহলে গরিব কৃষকের পক্ষে খুব সুবিধা হয়। যে উদ্দেশ্যে সমবায় সমিতিকে আমরা মজবুত করতে চাচ্ছি, সেই উদ্দেশ্যও তাহলে সফল হবে। সমবায় মানে পুঁজিপতিদের হাতকে ভেঙ্গে দিয়ে সাধারণ মানুষের শক্তি ও সামর্থ্যকে উদ্বুদ্ধ করা। তাই যদি উদ্দেশ্য হয়, তাহলে সাধারণ লোক কিভাবে কম সুদে অতি সহজে লোন পেতে পারে—তার প্রতি মন্ত্রীমহাশয়কে দৃষ্টি দিতে অনুরোধ করছি। এই কথা কয়টী বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** The debate will conclude at 7.20 only 7 minutes more. I am taking the sense of the House. If the House agrees the time may be extended for 15 minutes.

Taking the sense of the House the time for the debate is extended by 15 minutes. Now I call upon the Hon'ble Minister to reply.

**শ্রীকানাই ভৌমিক** ঃ মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, সমবায় বিভাগের এই ব্যয় বরাদ্দ নিয়ে যে আলোচনা হলো, অবশ্য এর পুঙ্খানুপুঙ্খরূপে উত্তর দেব না, মাত্র কয়েকটী মুখ্য বিষয়ের উত্তর দেব। তা হচ্ছে প্রথমতঃ সরকার থেকে যে প্রতিশ্রুতি আমরা দিয়েছিলাম বা এখনো দিচ্ছি- যে যাঁরা যাঁরা ঋণ পরিশোধ করবেন, তাঁরা তাঁরা পুনরায় ঋণ পাবেন। সেবিষয়ে অসুবিধা হয়েছে আমি জানি এবং সেই অসুবিধা কি কি কারণে হয়েছে— তা হচ্ছে এই আমাদের এই অনাদায়ী থাকার জন্য আমরা রিজার্ভ ব্যাংক থেকে পুরা টাকাটা পেতে পারিনি সেইজন্য সেন্ট্রাল ব্যাংকের এই সমস্ত প্রতিশ্রুতি রক্ষা করা অসুবিধা হয়েছে। তা সত্বেও সেন্ট্রাল ব্যাংক আমাদের সঙ্গে সহযোগিতা করেছে। এই সমস্ত কারণে আমরা প্রতিশ্রুতি রক্ষা করতে পারিনি। এই বছর আমরা খুব দৃঢ়ভাবে চেষ্টা করছি— দরকার হলে Group loan দেয়ার যে আইন আছে, সেই রকম দলবদ্ধ সিদ্ধান্ত নিয়েছি এবং যাতে করে এই প্রতিশ্রুতি রক্ষা করা যায়—সেজন্য সেন্ট্রাল ব্যাংকের কাছে বলেছি এবং আমরা আশা করবো সেই প্রতিশ্রুতি রক্ষিত হবে।

এবং আমি আশা করব এবছর সেই প্রতিশ্রুতি রক্ষিত হবে। দ্বিতীয়তঃ যে সমস্ত এলাকায় ফসল হানি হয়েছিল ৫০ পার্সেন্টের বেশী তাদের ঋণভারসনে নিয়ে যাওয়ার জন্য অর্থাৎ অল্পমেয়াদী থেকে মধ্যমেয়াদীতে নিয়ে যাওয়ার জন্য আমরা যে সিদ্ধান্ত নিয়েছিলাম অনেক জায়গায় তারা তার সুযোগ গ্রহণ করতে পারেনি কারণ সময়মত দরখাস্ত আসেনি এবং এই ৫০ পার্সেন্ট যে ফসল হানি হয়েছে তারজন্য রেভিনিউ ডিপার্টমেন্টের অনুমোদন চায়, অতএব তাদের সার্টিফিকেট অনুযায়ী অনেক সোসাইটি সেই সমস্ত দিতে পারেনি। অন্যান্য যে সমস্ত বিষয় উত্থাপিত হয়েছে সন্তোষবাবু পাওয়ারলুম ইনকোয়ারী কমিশনের যে রিপোর্টের কথা উল্লেখ করেছেন আমি শুধু মাননীয় সদস্যদের বলতে পারি যে এসম্পর্কে আমাদের ডিপার্টমেন্ট-এ যার বিরুদ্ধে অভিযোগ প্রধানতঃ ছিল চীফ অডিটর, তার সম্পর্কে আমরা সমস্ত কাগজপত্র কেস ভিজিলেন্স কমিশনে পাঠিয়েছি এবং ভিজিলেন্স কমিশন থেকে সেই কেস গ্রহণ করেছে এবং আমরা আমাদের দিক থেকে, ডিপার্টমেন্টের দিক থেকে যতটুকু ব্যবস্থা নেয়া দরকার তা আমরা নিয়েছি, কিন্তু এটা জেনে রাখবেন যে হাইকোর্টে এই সম্পর্কে কেস দায়ের হয়েছে। কাজেই হাইকোর্টের কেসের রায় না হওয়া পর্যন্ত সমস্ত হয়ত পেণ্ডিং থাকবে। আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করতে চাই এদিকে যে আমরা সমবায়ের দুর্নীতি দূর করবার জন্য যে সমস্ত অসুবিধা আছে সেগুলি দূর করবার জন্য আমরা সরকারী অফিসার দিতে বাধ্য হই। সন্তোষবাবু যেকথা বলেছেন, আমি তাঁর সঙ্গে একমত—সরকারী অফিসার দিয়ে সমবায় পরিচালনা করার নীতি আমরা যুক্তফ্রন্ট সরকার নিতে চাই না, আমরা সমবায় চালাতে চাই জনসাধারণের সহযোগিতা, জনসাধারণের আন্দোলনের মাধ্যমে, সেই আন্দোলনকে আমরা বাড়িয়ে নিয়ে যেতে চাই কিন্তু ২০ বছর ধরে এমন

অবস্থা তৈরী করা হয়েছে এবং যে অবস্থার কথা ওঁরা ভাল করেই জানেন, মনেপ্রাণে জানেন—বুকে হাত দিয়ে দেখেন তাহলে দেখবেন যে কি অবস্থা তৈরী করেছেন যারজন্য আমাদের অনেক সময় অফিসার বসানোর দরকার হয়—যদিও খারাপ লাগে তবুও একজিকিউটিভ অফিসার, অ্যাডমিনিষ্ট্রেটর, অ্যাডিসানাল ডাইরেক্টর দিতে হয় এবং নেহাৎ অসুবিধা না হলে আমরা তা দিই না এবং তা দেয়া আমাদের নীতি নয় কিন্তু আমরা আশ্চর্য হয়ে যাচ্ছি এবং আপনিও অনুধাবন নিশ্চয়ই করবেন এই কথা যে যেখানে যুক্তফ্রন্ট সরকার একটা ভাল নীতি নিয়ে আসার চেষ্টা করছেন সেখানে বেশীর ভাগ জায়গায় দেখা যাচ্ছে কায়েমীস্বার্থবাদীরা হাইকোর্টের কেসে চলে যাচ্ছে যাতে করে তারা মজা লুটতে পারে কিন্তু আমি যুক্তফ্রন্ট সরকারের তরফ থেকে একথা বলতে পারি যেভাবেই হোক আমরা এই দুর্নীতি বন্ধ করবার চেষ্টা করব তবে মাননীয় সদস্যদের এই কথা বলতে পারি যে শুধুমাত্র আইন করে উপর থেকে একজিকিউটিভ অফিসার বসিয়ে হবে না, দুর্নীতির বিরুদ্ধে অভিযান তলা থেকে করতে হবে, গ্রামের থেকে সমস্ত সমিতির মধ্যে মুভমেণ্ট তৈরী করতে হবে—সেই তলাতে আন্দোলন গড়ে তুলতে হবে যাতে করে যুক্তফ্রন্ট সরকার দুর্নীতির বিরুদ্ধে অভিযান চালিয়ে ভালভাবে একে পরিচালিত করতে পারেন। অন্যান্য দিকে আমি বলতে চাই পুরুলিয়ার সত্যিকারের যে সমস্যার কথা মাননীয় সদস্য তুলেছেন সেই সমস্যা যার দোষেই হোক সেই সমস্যার সমাধান করবার জন্য আমরা ইতিমধ্যেই ষ্টেপ নিয়েছি, আমরা লেখালেখি করেছি, আরো আমরা এটাকে পাস করব যাতে করে আমরা ব্যাড ডেট যেগুলি হয়ে আছে সেটার ব্যাপারে একটা মীমাংসায় আসতে পারি। সর্বশেষে আমি আপনাদের বলতে চাই যে এই সমবায় বিভাগের টাকা আছে কিন্তু পরিচালকের অভাব আছে, সংগ্রামী পরিচালকের অভাব আছে—যদি আমরা এই সমস্ত অভাব দূর করতে পারি তাহলে আমাদের কোঅপারেটিভ মুভমেণ্ট বাংলাদেশে অনেক শক্তিশালী হতে পারবে, কারণ অন্যান্য ডিপার্টমেণ্টের তুলনায় আমাদের এই সমবায় বিভাগের হাতে টাকা পাওয়ার সুবিধা আছে, এমন কি আমরা যদি সমবায় আন্দোলনকে সুস্থ এবং সবল করতে পারি তাহলে বাংলাদেশে আমরা মহারাষ্ট্র এবং পাঞ্জাবের মত ১৫০-১৬০ কোটি টাকা করতে পারি যে টাকা প্ল্যানের বাইরে আমরা কোনমতে নিয়ে আসতে পারি। যেখানে আমাদের বাংলাদেশের অর্থনৈতিক প্ল্যান থেকে আমরা ৩৪২ কোটি টাকার মত পাব সেখানে যাতে এই কো-অপারেটিভ মুভমেণ্টকে শক্তিশালী করতে পারি এবং প্ল্যানের বাহিরেও যাতে আরো ১৫০ কোটি টাকা ব্যবহার করতে পারি, কৃষকদের ঋণ দিতে পারি, ক্ষুদ্রশিল্পে ঋণ দিতে পারি, নানাভাবে আমাদের অর্থনীতিকে আরো জোরদার করতে পারি, সেইজন্য এই সমবায় আন্দোলনকে ভাল করে শক্তিশালী করার জন্য, দুর্নীতি বিরোধ অভিযানে যারা উইকার সেকসান তাদের শক্তিশালী করার জন্য যে নীতি যুক্তফ্রন্ট সরকার নিয়েছেন সেটাকে আপনারা সর্বতোভাবে সমর্থন করবেন এবং আমাদের ব্যয় বরাদ্দ সমর্থন করবেন। এই কথা বলে আমি সমস্ত কাট-মোসানের বিরোধিতা করে আমার বরাদ্দের অনুমোদন চাইছি।

**Mr. Deputy Speaker** : I now put cut motions No. 2 to 4 to vote.

The motion of Shri Gyan Singh Sohanpal that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Santosh Kumar Roy that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Dr. Nalinaksha Sanyal that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Kanai Bhowmik that a sum of Rs. 1,45,74,000 be granted for expenditure under Grant No. 25, Major Head: "34—Co-operation", was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7-22 p. m. till 1 p. m. on Tuesday, the 3rd March 1970, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Tuesday, the 3rd March, 1970 at 1 p. m.

**Present :**

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 17 Ministers, 1 Minister of State and 178 Members.

**Starred Questions**

(to which oral answers were given)

[1-00—1-10 p.m.]

### পল্লী অঞ্চলের প্রাথমিক বিদ্যালয়গুলির নিজস্ব বাড়ী নির্মাণ

***430.** (Admitted question No. *345.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পল্লী অঞ্চলের যে সকল প্রাথমিক বিদ্যালয়ের নিজস্ব বাড়ী নাই বা একেবারে জীর্ণ অবস্থায় আছে সে সকল বিদ্যালয়ের জন্য নিজস্ব বাড়ী বা সংস্কারের জন্য বর্তমান সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ?

**Sri Satya Priya Roy** :

প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণের দায়িত্ব বিদ্যালয়ের স্থানীয় পৃষ্ঠপোষকগণের। সরকার সাধারণতঃ প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণের ব্যয়ভার বহন করেন না। তবে জেলা স্কুল বোর্ড সমূহ প্রত্যেক বৎসর তাঁহাদের বরাদ্দীকৃত তহবিল হইতে কিছু সংখ্যক প্রাথমিক বিদ্যালয়কে গৃহসংস্কারের জন্য অর্থ সাহায্য করিয়া থাকেন। আর, ঘূর্ণিবার্তা, প্লাবন প্রভৃতি প্রাকৃতিক দুর্যোগের জন্য যখন বিস্তীর্ণ এলাকার বিদ্যালয় গৃহসমূহ ক্ষতিগ্রস্ত হয়, সেইরূপ ক্ষেত্রে সরকার বিদ্যালয়গৃহ পুনর্নির্মাণ বা সংস্কারের জন্য অর্থ সাহায্য করিয়া থাকেন।

এই প্রসঙ্গে উল্লেখ করা যাইতে পারে যে ১৯৭০ সালে সরকার কর্তৃক পল্লী অঞ্চলে যে ১,৪৫০টি নূতন প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদন বা স্থাপন মঞ্জুর হইয়াছে, তাহার মধ্যে ৬০০টি নূতন প্রাথমিক বিদ্যালয়ের প্রত্যেকটিকে গৃহ নির্মাণের জন্য সরকার হইতে ১০০০ টাকা (এক হাজার টাকা) অর্থ সাহায্য করা হইবে।

**শ্রীসনৎকুমার রাহা ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় যা বললেন সেটা তো ১৯৭০ সালের অনুমোদিত বিদ্যালয়ের কথা বললেন। কিন্তু ৫/৭ বছর আগে থেকে অনেক স্কুলের চাল ভেঙ্গে গিয়েছে এবং এমনও অনেক স্কুল আমার জেলাতে আছে যেখানে চালই নেই। তারা বহু বছর ধরে আবেদন করে আসছে। আমার জিজ্ঞাস্য, তাদের সম্পর্কে কোন বিচার বিবেচনা করা হয়েছে কিনা এবং যেভাবে টাকা দেওয়া হয় তার ভিত্তি কি বা কোন পলিসির ভিত্তিতে এ্যালটমেন্ট হয় এবং প্রায়রিটি কিভাবে পাওয়া যায় সেটা দয়া করে জানাবেন কি ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** এর উত্তর আগেই দিয়েছি যে গৃহ সংস্কারের কাজের জন্য স্কুল বোর্ড তাদের নিজেদের বরাদ্দকৃত তহবিল থেকে কিছু কিছু বিদ্যালয়কে সাহায্য দিয়ে থাকেন।

**শ্রীসনৎকুমার রাহাঃ** ডিষ্ট্রিক্ট স্কুল বোর্ড টাকা যা দেবেন তার প্রায়রিটি বা অগ্রাধিকার কাকে দেবেন সেটার একটা পলিসি না থাকলে টাকা পাওয়া যায় না। ৫/৬ বছর পারমু করে দেখা গিয়েছে যে টাকা পাওয়া যায় না। ইউজুয়ালী টাকা যা দেবেন সেটার প্রিন্সিপল ঠিক করে দেওয়া ভালো না কি?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** এ সম্পর্কে বিবেচনা করা যাবে। এখন যে অর্থ বরাদ্দ আছে সরকারের হাতে, সরকার সরাসরি এই গৃহসংস্কারের জন্য কিছু করতে পারছেন না। বোর্ড বিবেচনা মত বরাদ্দ অর্থ ব্যয় করে থাকেন। এখন সে সম্পর্কে নীতি নির্ধারণ করা যায় কিনা সেটা বিবেচনা করা হবে।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্রঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে প্রাকৃতিক বিপর্যয়ের জন্য বিদ্যালয়গুলিকে অর্থ সাহায্যের ব্যবস্থা আছে। মাননীয় মন্ত্রীমহাশয় জানেন যে কাঁথী মহকুমায় বিধ্বংসী বন্যাতে শত শত বিদ্যালয় ধ্বংস হয়ে গিয়েছিল। কিছু বিদ্যালয়কে সরকার সাহায্য করেছেন ঠিকই কিন্তু বহু বিদ্যালয় এখনও রয়েছে যার গৃহ টাকার অভাবে সংস্কার করা যায়নি। আমার জিজ্ঞাস্য, এই সমস্ত বিদ্যালয়কে সাহায্য করার জন্য টাকা মঞ্জুরের ব্যবস্থা করবেন কি?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** এই প্রশ্ন থেকে আসেনা। তবুও আমি জানি এবং মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, সেজন্য কেন্দ্রীয় সরকার সেই সময়ে বিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য কিছু টাকার তারা ব্যবস্থা করেছিলেন এবং তার সম্পূর্ণ টাকা বিতরণ করা হয়েছে। যে সমস্ত দরখাস্ত পেয়েছিলাম সেই দরখাস্ত অনুযায়ী যতদূর সম্ভব ব্যবস্থা করে সেই সাহায্য দেওয়া হয়েছে। আর নূতন করে ১৯৬৭ বা ৬৮ সালে বন্যায় ধ্বংসের জন্য কোন বরাদ্দ সরকারের হাতে নেই।

**শ্রীবিভুতি পাহাড়ীঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি কেন্দ্রীয় সরকারের টাকা সাহায্যের কথা বললেন। আপনি জানেন কি যে, এই মেদিনীপুর জেলায় ১৯৬৭ এবং ১৯৬৮ সালে এবং কাঁথি মহকুমাতেও এই গৃহনির্মাণ বাবদে পশ্চিমবঙ্গ সরকার ডি. আই. অব স্কুলস-এর হাতে দিয়েছিলেন ১৫ বা ২০ লাখ টাকা। সেই টাকা কয়েক বছর ধরে সেখানে পড়ে আছে এবং তার একটি পয়সাও ডিষ্ট্রিক্ট ইন্সপেক্টর অব স্কুলস কোন স্কুলে বরাদ্দ করেনি। এটা কি মন্ত্রীমহাশয় জানেন?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** এটাও প্রশ্নের বাইরে হচ্ছে। তাহলেও আমি জানি যে ঐ টাকা ডি. আই.-এর হাতে পড়েছিলো। আমরা দায়ীত্ব গ্রহণ করার পরে যে টাকা পড়ে আছে তা সম্পূর্ণ হিসাবে সেই টাকা বিদ্যালয়গুলির মধ্যে বিতরণ করার ব্যবস্থা করেছি।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্রঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, এটা নূতন দরখাস্তের প্রশ্ন নয়। ১৯৬৭ ও ১৯৬৮ সালে যে সমস্ত বিদ্যালয় ধ্বংস হয়েছিলো তাদের দরখাস্ত তখন করা হয়েছিলো, তদন্ত হয়ে গেছে। স্কীম এষ্টিমেট সব দাখিল করা হয়েছে। কিন্তু এখনও পর্য্যন্ত সেই এ্যালোটমেন্টের টাকা দেওয়া হয়নি?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** এ্যালোটমেন্টের টাকা দিয়ে দেবার ব্যবস্থা করা হয়েছে। যদি কোথাও পেয়ে না থাকে, তাহলে মাননীয় সদস্যরা যদি জানান তাহলে সেগুলি তদন্ত করে দেখবো।

**ডঃ নিরঞ্জন ভক্তঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানালেন যে, আমাদের নূতন বিদ্যালয় তৈরী করার জন্য সরকার থেকে টাকা দেওয়া হয়না সাধারণ ভাবে। কিন্তু সরকারের নিয়ম অনুসারে পশ্চিমবাংলায় যে সমস্ত নন-স্কুল এরিয়া আছে সেখানে প্রত্যেক গ্রামে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করার পরিকল্পনা আছে। অথচ এই বাংলাদেশের জেলাগুলির মধ্যে বাঁকুড়া, পুরুলিয়ার মধ্যে দরিদ্রতম জেলাগুলি,

সেখানকার কর্তৃপক্ষের টাকা খরচ করে বিস্তালয় গৃহ করবার মত ক্ষমতা নেই। অথচ আমাদের সরকারের নীতি এই নন-স্কুল এরিয়ায় একটি করে স্কুল করতে হবে। তাহলে এই দুটোর কিভাবে সামঞ্জস্য বিধান করবেন ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** আমি বলেছি যে, ১৪৫০টি স্কুল স্থাপনের সিদ্ধান্ত সরকার নিয়েছে। তার মধ্যে ৬ শতটি গৃহনির্মাণের জন্য প্রতিটি স্কুলের বাবদে হাজার টাকা বরাদ্দ সরকার করছেন।

## নেতাজীর মৃত্যু সম্পর্কে পুনরায় তদন্তের দাবী

***431.** (Admitted question No. *515.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নেতাজীর মৃত্যুসংবাদ সম্পর্কে আবার তদন্তানুষ্ঠানের যে দাবী উঠিয়াছে সে সম্বন্ধে রাজ্যসরকার অবহিত আছেন কি , এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর "হ্যাঁ" হয়, তাহা হইলে রাজ্য সরকার এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারকে সাহায্য করিবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে শা'নওয়াজ কমিটি গঠন করার সময় এবং ঐ কমিটির সুপারিশ সম্পর্কে রাজ্য সরকারের পরামর্শ গ্রহণ করা হয়েছিলো কি না ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** সেটা বলতে পারিনা। অনেক দিনের কথা। আমাদের নেতাজী সম্পর্কে তদন্ত কিছু নেই। সবই কেন্দ্র করছে।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন রাজ্য সরকার কি শা'নওয়াজ কমিটির সুপারিশ মেনে নিয়েছেন না অগ্রাহ্য করেছেন ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এসব প্রশ্ন করলে বলতে পারতাম। বহুদিনের ব্যাপার, এখন হঠাৎ কি করে বলবো। এটা আমাদের আমলের নয়।

**শ্রীহেমন্তকুমার বসুঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে, চীফ জাস্টিস অব ইণ্ডিয়া, তাঁকে চেয়ারম্যান করে একটা কমিটি নিয়োগ করে তদন্ত করার জন্য অনুরোধ করবেন কি না ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এটাতো রিকোয়েষ্ট। সেটা দেখবো। রিকোয়েষ্ট তো কোয়েশ্চেন নয়।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি বলবেন, নেতাজীর তথাকথিত মৃত্যু সংবাদ সম্পর্কে আবার তদন্তের প্রয়োজন আছে কি না , যদি থাকে তাহলে রাজ্যসরকার এই সম্পর্কে কি ব্যবস্থা করছেন ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এটা কেন্দ্রীয় সরকার করেন। আমাদের রাজ্যসরকারের কিছু নেই।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে, রাজ্যসরকার এই বাপারে কি কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করবেন ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** ভেবে দেখা যাবে।

**শ্রীসরল দেবঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, এই বাংলাদেশের বিধানসভা থেকে এই ধরনের প্রস্তাব নেওয়ার কথা কি চিন্তা করছেন যে, কেন্দ্রীয় সরকার যে তদন্ত কমিটি নিয়োজিত করেছিলেন তার রিপোর্ট সম্পর্কে ভারতবর্ষের জনমানসে সন্দেহ দেখা দিয়েছে। সেই সন্দেহ নিরসন করার জন্য পশ্চিমবাংলার বিধানসভার সকল সদস্য একসঙ্গে মিলিতভাবে এই সিদ্ধান্ত নেওয়া যায় কিনা যে, আর একটি তদন্ত কমিটি নিয়োজিত করে সুপ্রিম কোর্টের বিচারপতির নেতৃত্বে পুনরায় তদন্ত করার জন্য ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** বিধানসভায় এইরকম নন অফিসিয়াল রিজলিউশান এলে বিধানসভা তা বিচার করবেন।

[1-10—1-20 p.m.]

## ভাণ্ডারদহ বিলে চালু সেচ পাম্প

*432. (Admitted question No. *834.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্যঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভাণ্ডারদহ বিলে বর্তমানে কয়টি সেচ পাম্প চালু আছে ; এবং

(খ) উক্ত সেচ পাম্পগুলি হইতে (১) খরিফ এবং (২) রবি শস্যের জন্য কত একর জমি সেচ প্রাপ্ত হইতেছে ?

**Shri Biswanath Mukherjee :**

(ক) ভাণ্ডারদহ বিলে মোট ১৫টি সেচ প্রকল্পে ৪০টি পাম্প চালু আছে।

(খ) উক্ত সেচ পাম্পগুলি হইতে যে সকল জমি সেচপ্রাপ্ত হইয়াছে সে সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত হইল।

**শ্রীসত্যপদ ভট্টাচার্যঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে এ বছরে কয়টি নূতন পাম্প বসাবার পরিকল্পনা আছে ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ** ভাণ্ডারদহ বিলের উন্নয়ন ব্যাপার নিয়ে একটি সামগ্রিক অনুসন্ধানের জন্য একটি কমিটি নিয়োগ করা হয়েছে—সেই কমিটিতে আমাদের বিভাগের ইঞ্জিনীয়ার আছেন, সংশ্লিষ্ট এম. এল. এ আছে এবং বেসরকারী একজন ইঞ্জিনীয়ার আছেন। তাঁরা একটি রিপোর্ট তৈরী করেছেন—সম্প্রতি আমি সেই রিপোর্ট হাজির করছি। তার ভিতর স্থির করা হবে একটা টোট্যাল ডেভেলপমেন্ট স্কীম যে কত জল সাপ্লাই করা যেতে পারে এবং টোট্যাল ক্যাপাসিটি কত, কত পাম্প বসাতে হবে, কত জমিতে জল দেওয়া যাবে, কতটা ইলেট্রিফিকেসন, বা মাছ চাষ হতে পারে এই সব অনুসন্ধান করবার জন্য একটি কমিটি বসানো হয়েছিল, আমি সেই কমিটির রিপোর্ট পেশ করবো।

**শ্রীসত্যপদ ভট্টাচার্যঃ** এই রিপোর্ট বিবেচনা করার জন্য মুর্শিদাবাদের সমস্ত এম. এল. এ-দের সামনে এই রিপোর্ট পেশ করে আলোচনা করবেন কি ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ** হ্যাঁ, তা আলোচনা করতে পারি।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে এই যে কমিটির কথা বলছেন এই কমিটি সেচ পাম্প চালু করা সম্পর্কে রিপোর্ট দিয়েছেন। এই ভাণ্ডারদহ বিল গঙ্গার সঙ্গে যোগাযোগ আছে এবং ফরাক্কা ব্যারেজ সম্পর্কেও সেখানে প্রস্তাব করা হয়েছে ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী ঃ** এটা হচ্ছে লিফ্‌ট ইরিগেসনের ব্যাপার—লিফট ইরিগেসন কমিটি সেখানে করা হয়েছে—আমাদের এম. এল. এ-রা প্রস্তাব আনেন যে ভাণ্ডারদহ বিলে টোট্যাল ওয়াটার রিসোরসেস এক্সপ্লয়েট করার একটা টোট্যাল স্কীম করার জন্য—ধান পাট মাছ ইত্যাদির জন্য এবং তার জন্য সাজেসন হচ্ছে লিফ্‌ট ইরিগেসন স্কীম করা এবং এটা এগ্রিকালচার ডিপার্টমেন্ট এবং ইরিগেসন ডিপার্টমেন্ট থেকে করা হয়—এটা গঙ্গার সঙ্গে যোগাযোগের ব্যাপার নয়।

## ব্লকের পশুচিকিৎসক

*433. (Admitted question No. *1282.)

**শ্রীবিভূতি পাহাড়ী ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলায় কতগুলি ব্লকে স্থায়ীভাবে পশুচিকিৎসক নিযুক্ত আছেন ;

(খ) কতগুলি ব্লকে কোন পশুচিকিৎসক নাই ; এবং

(গ) কতগুলি ব্লকের পশুচিকিৎসক একাধিক ব্লকের কাজ একসঙ্গে করিতেছেন ?

**Shri Sudhir Chandra Das :** (ক) ২৫২টি ব্লকে।

(খ) ৮২টি ব্লকে স্থায়ীভাবে কোন পশুচিকিৎসক বর্তমানে নিযুক্ত নাই। এই ব্লকগুলিতে অবস্থিত পশুচিকিৎসা কেন্দ্রগুলি পার্শ্ববর্তী ব্লক পশুচিকিৎসকদের তত্ত্বাবধানে বর্তমানে রাখা হইয়াছে।

(গ) ৮২টি ব্লকে।

**শ্রীবিভূতি পাহাড়ী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বল্লেন যে ৮২টি ব্লকে পশুচিকিৎসক নাই, গত ৭/৮ বছর ধরে এবং এই ৮২টি ব্লকে অন্য ব্লক থেকে পশুচিকিৎসক এসে কাজ করেন। এই ৭/৮ বছর ধরে যে ভেটারেনারী সার্জেনরা বাড়তি কাজ করছেন—এই বাড়তি কাজের জন্য কোন পে-র ব্যবস্থা আছে কিনা ?

**শ্রীসুধীরচন্দ্র দাস ঃ** বাড়তি পে সম্পর্কে বিবেচনা করছি।

**শ্রীবিভূতি পাহাড়ী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ৮২টি ব্লকে কোন পশুচিকিৎসক নাই—কিন্তু আমার তথ্য হচ্ছে যে ১১০/১২০টি ব্লকে নাই, কারণ বল্লেন যে স্থায়ীভাবে ৮২টি ব্লকে না—আর আর অস্থায়ীভাবে ৩০টি ব্লকে না—অর্থাৎ, ৮২ এবং ৩০—এই এতগুলি ব্লকে স্থায়ীভাবে কোন পশুচিকিৎসক না—বর্তমানে এগুলির জন্য কি ব্যবস্থা করা হবে ?

**শ্রীসুধীরচন্দ্র দাস ঃ** ৮২টি ব্লকে পশুচিকিৎসক নাই এটা সরকারী তথ্যে আছে এবং এটাই সত্য। পশু চিকিৎসকের ব্যবস্থা করা বর্তমান অবস্থায় সম্ভব হয়নি, কাল বাজেট আলোচনায়ও আমি এটা পরিস্কার করে দিয়েছি। পশুচিকিৎসকের অভাব মেটাবার জন্য কল্যাণীতে বিশ্বালয় খোলা হয়েছে যাতে তাড়াতাড়ি পশুচিকিৎসক পাওয়া যায়। বর্তমান বছরে ২০জন ডাক্তার নিয়োগ করার ব্যবস্থা হয়েছে।

**শ্রীবিভূতি পাহাড়ী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বল্লেন পশুচিকিৎসকের অভাব আছে। একথা কি সত্য যে বাংলাদেশের ছেলেরা যারা ভেটিরিন্যারি পাশ করছে তারা ছাড়াও পশ্চিমবাংলার বাইরের স্টেটগুলি থেকে পশুচিকিৎসক আমদানী করার চেষ্টা করছেন কিনা ?

**শ্রীসুধীরচন্দ্র দাস ঃ** এরকম কোন চিন্তা এখনও করি নাই।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** পার্শ্ববর্তী ব্লক থেকে ডাক্তার আসেন, কিন্তু এক একটা ব্লক ৯ মাই দূরে, আমাদের এলাকায় তো মোটেই আসেনা। যাঁরা আসেন তাঁদের বাড়তি ভাতা দেবার প্র ওঠে কি ?

**শ্রীসুধীরচন্দ্র দাস ঃ** এখনও কোন সিদ্ধান্ত এ বিষয়ে গ্রহণ করি নাই। একটা রিপ্রেজেন টেশন এসেছে সে সম্পর্কে কেবল বিবেচনা করছি।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** ৮২টি ব্লকে নাই, এক একটি ব্লক ৯ মাইল দূরে। এই অবস্থা এগুলিতে ডাক্তার দেবার ব্যবস্থা করবেন কি ?

**শ্রীসুধীরচন্দ্র দাস ঃ** ডাক্তার পেলেই ব্যবস্থা করব এ বিষয়ে কোন সন্দেহ নেই।

**ডাঃ নিরঞ্জন ভদ্র ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন ৮ টি ব্লকে পশুচিকিৎসক নাই। কিন্তু প্রতি বছর বাংলাদেশে অনেকগুলি পশুচিকিৎসক পাশ করে বেরুচ্ছে অথচ কয়েক বছর ধরেই পশুচিকিৎসক নাই বলছেন। এই যে প্রতি বছর পাশ করে বেরুচ্ছে তাদের রিক্রুট করা হোলনা কেন ?

**শ্রীসুধীরচন্দ্র দাস ঃ** আমি কাল বাজেট বক্তৃতায় এও বলেছি, মাত্র ১৫/২০ জন ছাত্র বেলগাছিয়া থেকে পাশ করে বোরোয় সেই রকম অবস্থা মেনে নিয়েই নিয়োগ করতে হচ্ছে। তার মধ্যে আবার ২/৪টি ছেলে বাইরে বেরিয়ে যায় সেইজন্য আরও ডাক্তার সৃষ্টি করবার জন্য এখন কল্যাণী কলেজ খোলা হয়েছে।

**শ্রীঅনিলকুমার মুখার্জী ঃ** বেলগাছিয়া কলেজ থেকে মাত্র ১৫ জন পাশ করে বললেন। এঁদের আসন সংখ্যা কত ?

**শ্রীসুধীরচন্দ্র দাস ঃ** এই প্রশ্ন থেকে এটা ওঠেনা। প্রায় ৫০টি ছেলে ভর্তি হবার সুযোগ রয়েছে।

**শ্রীঅনিলকুমার ধরনিয়োগী ঃ** এই সমস্ত ভেটিরিন্যারি চিকিৎসকরা কত মাইল বাইরে গেলে পর ভিজিট নেবেনা ?

**শ্রীসুধীরচন্দ্র দাস ঃ** নোটিশ দিলে উত্তর দিতে পারব।

## মন্ত্রিগণের মুর্শিদাবাদ সফর

***434.** (Admitted question No. *819.)

**শ্রীআজিজুর রহমান ঃ** অর্থ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালের ১লা মার্চ হইতে ১৯৬৯ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত এই রাজ্যের কোন্ কোন্ মন্ত্রী মুর্শিদাবাদ জেলা সফর করিয়াছেন ; এবং

(খ) মন্ত্রিমহোদয়গণের ঐ সব পরিক্রমার প্রত্যেক ক্ষেত্রে কত টাকা ভাতা ও অন্যান্য বাবদ খরচ হইয়াছে ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায় ঃ** (ক) এবং (খ) একটি বিবরণী বিধান সভার লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** কোন্ কোন্ মন্ত্রী বা কজন তাঁদের পার্টি মিটিং উপলক্ষ্য করে মুর্শিদাবাদ জেলায় গিয়েছিলেন জানাবেন ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায় ঃ** এরকম কোন খবর আমার কাছে নাই।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি আপনাকে অনুরোধ করব যে বিবরণীটি একটু পড়ে দিন আমরা শুনি।

**Shri Ajoy Kumar Mukhopadhyaya :** The information is given below :— [1-20—1-30 p.m.]

| | Name of the Minister | Period of Tour | D.A. | T.A. | Total | Remarks |
|---|---|---|---|---|---|---|
| 1. | Sri A. R. Khan | 1-9 — 2-9-69 | 30.00 | ... | 30.00 | |
| 2. | Sri Md. A. Rasul | 2-5-69 | Nil | Nil | Nil | |
| | | 15-11 —16-11-69 | 15.00 | ... | 15.00 | For 15.11.69 |
| 3. | Sri B. B. Dasgupta | 20-12 —21-12-69 | 30.00 | ... | 30.00 | |
| | | 25-12-69 | 15.00 | ... | 15.00 | |
| 4. | Sri B. B. Mandal | 28-4-69 | 15.00 | ... | 15.00 | |
| | | 14-10 —15-10-69 | 30.00 | ... | 30.00 | |
| | | 17-12-69 | Nil | ... | Nil | |
| 5. | Sri B. N. Mukherjee | 13-3 —15-3-69 | 45.00 | ... | 45.00 | |
| | | 27-3 —29-3-69 | 45.00 | ... | 45.00 | |
| | | 16-6 —18-6-69 | 45.00 | ... | 45.00 | |
| | | 4-9 — 5-9-69 | 15.00 | ... | 15.00 | for 4.9.69 |
| | | 13-9 —15-2-69 | 45.00 | ... | 45.00 | |
| | | 6-11 —7-11-59 | Nil | ... | Nil | |
| 6. | Sri C. M Sarkar | 23-5 —24-5-69 | 30.00 | ... | 30.00 | |
| | | 25-6-69 | 15.00 | ... | 15.00 | |
| | | 29-8- —30-8-69 | 15.00 | ... | 15.00 | for 29.8.69 |
| | | 13-10-69 | 7.50 | ... | 7.50 | |
| 7. | Sri D. P. Rai | 12-5 —13-5-69 | 30.00 | 75.00 | 105.00 | |
| 8. | Sri H. K. Konar | 18-11 —19-11-69 | 30.00 | ... | 30.00 | |
| 9. | Sri J. Chakraborty | 31-5 — 1-6-69 | 30.00 | ... | 30.00 | |
| 10. | Sri K. L. Bhattacharjee | 18-3-69 | 15.00 | — | 15.00 | |
| | | 14-11-59 | 7.50 | ... | 7.50 | |

| | Name of the Minister | Period of Tour | | D.A. | T.A. | Total | Remarks |
|---|---|---|---|---|---|---|---|
| 11. | Sri K. P. Ghosh | 12-6 | —13-6-69 | 30.00 | — | 30.00 | |
| 12. | Sri K. C. Haldar | 3-5-69 | | 15.00 | ... | 15.00 | |
| | | 9-11-69 | | 15.00 | ... | 15.00 | |
| 13. | Sri N. Bhattacharjee | 30-4 | — 1-5-69 | 15.00 | ... | 15.00 | for 30-4-69 |
| | | 19-6 | —20-6-69 | 22.50 | ... | 22.50 | |
| | | 17-8 | —18-8-69 | 30.00 | ... | 30.00 | |
| | | 27-9 | —29-9-69 | 45.00 | ... | 45.00 | |
| | | 29-11 | —1-12-69 | 45.00 | ... | 45.00 | |
| 14. | Sri P. Roy | 10-5 | —13-5-69 | 60.00 | ... | 60.00 | |
| 15. | Smt. R. Chakraborty | 9-8-69 | | 15.00 | ... | 15.00 | |
| | | 12-8-69 | | 15.00 | ... | 15.00 | |
| 16. | Sri S. Banerjee | 28-5-69 | —29-5-69 | 30.00 | ... | 30.00 | |
| 17. | Sri S. Das | 13-9 | —14-9-69 | 30.00 | ... | 30.00 | |
| 18. | Sri S. K. Dhara | 12-4 | —13-4-69 | 30.00 | ... | 30.00 | |
| | | 17-6 | —18-6-69 | 15.00 | ... | 15.00 | for 7-6-69 |
| | | 23-11 | —24-11-69 | 30.00 | ... | 30.00 | |
| | | 19-12-69 | | 15.00 | ... | 15.00 | |
| 19. | Sri S. C. Ghosh | 16-4-69 | | 7.50 | ... | 7.50 | |
| 20. | Sri S. Kumar | 18-3 | —19-3-69 | 30.00 | ... | 30.00 | |
| | | 21-6-69 | | 15.00 | ... | 15.00 | |
| 21. | Sri S. P. Roy | 26-4 | —28-4-69 | 45.00 | ... | 45.00 | |
| 22. | Sri B. Mukutmani | 29-3 | — 1-4-69 | 60.00 | ... | 60.00 | |
| 23. | Smt. P. Mukherjee | 13-4-69 | | ... | ... | Nil | |
| 24. | Sri R. C. Chatterjee | 16-8 | —18-8-69 | 37.50 | ... | 37.50 | |
| | | 2-10-69 | | 12.50 | ... | 12.50 | |

ডঃ জয়নাল আবেদিন ঃ মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি মুর্শিদাবাদের এই বিপদের সময় তিনি সেখানে যাবার প্রয়োজন মনে করলেন না কেন ?

শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায় ঃ আমি এতগুলি মিনিষ্টারকে পাঠিয়েছিলাম অর্থাৎ রিলিফ মিনিষ্টার গিয়েছিলেন, ইরিগেসন মিনিষ্টার গিয়েছিলেন কাজেই আমার না গেলেও চলবে।

শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ মন্ত্রীরা যখন জেলায় জেলায় যান, তখন বিভিন্ন লোক তাঁদের কাছে নানা রকম অভিযোগ পেশ করেন, সেই জন্য মন্ত্রীরা কি তাঁদের সঙ্গে ষ্টেনোগ্রাফার নেন, এই সমস্ত অভিযোগের এর উত্তর দেবার জন্য মন্ত্রীদের যে কাজ করতে হয়, সেই জন্য ?

শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায় ঃ কোন কোন সময় মন্ত্রীদের সঙ্গে ষ্টেনোগ্রাফাররা যান, কোন কোন সময় মন্ত্রীরা অফিসে এসে সেই রিপোর্টের উত্তর দেন।

ডাঃ জয়নাল আবেদিন ঃ এই যে বললেন যে মন্ত্রীরা টুর করে ভাতা নেননি, এঁরা কি এইগুলো পরবর্তীকালে নেবেন, না এরা এ্যাকসেপট করেননি—এই যে মাননীয়া উপমন্ত্রী মহাশয়া শ্রীমতী প্রতিভা মুখার্জী, ইনি টুর করেছেন অথচ ভাতা নেননি, ইনি কি পরবর্তী কালে এই ভাতা নেবেন, না, এ্যাকসেপ্‌ট করেননি ?

শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায় ঃ এঁরা ড্র করেননি।

ডাঃ জয়নাল আবেদিন ঃ একটা জিনিস আমি জানতে চাইছি যে মন্ত্রী সভার সদস্যরা টুর করেছেন, অথচ ভাতার দিকে নীল দেখিয়েছেন, এই রকম অনেক ক্ষেত্রেই বললেন, এরা কি এটা ছেড়ে দিয়েছেন, না পরবর্তীকালে ড্র করবেন বলে জমাচ্ছেন ?

শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায় ঃ এঁরা ছেড়ে দিয়েছেন।

## লাঙ্গলহাটা বিল ড্রেনেজ স্কীম

*435. (Admitted question No. *1003.)

ডাঃ রাধানাথ চট্টোরাজ ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) লাঙ্গলহাটা বিল ড্রেনেজ স্কীম যাহার আংশিক কাজ সরকার সম্পাদন করিয়াছেন তাহা কত দিনে শেষ হইবে ; এবং

(খ) উক্ত স্কীমের কাজ সম্পন্ন হইলে কত একর জমির উপকার হইবে ?

শ্রীবিশ্বনাথ মুখার্জী ঃ

(ক) ১৯৫২ সালে মঞ্জুরীকৃত তিন লক্ষ তিন হাজার টাকার প্রকল্পটি সম্পন্ন করা হইয়াছে। ইহা বর্ষার পর জলনিকাশের কাজ করিবে এবং উক্ত এলাকাতে রবি ও বোরো চাষের সাহায্য করিবে।

(খ) উক্ত স্কীম দ্বারা ২০০০ একর জমিতে রবি ও বোরো চাষের সাহায্য হইবে।

শ্রীরাধানাথ চট্টোরাজ ঃ আমন ধানের জন্য কি ব্যবস্থা করা যেতে পারে ?

শ্রীবিশ্বনাথ মুখার্জী ঃ প্রত্যেকটি স্কীম তৈরী করছি, সেটা করলে বলতে পারবো।

**শ্রীরাধানাথ চট্টোরাজঃ** কবে নাগাদ তৈরী করা সম্ভব হবে ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ** কবে নাগাদ এটা করা সম্ভব হবে, এটা বলা এখন সম্ভব নয়।

[1-30— 1-40 p.m.]

## হাওড়া জেলায় প্রাথমিক শিক্ষার সর্বদলীয় উপদেষ্টা কমিটি

*436. (Admitted question No. *1047.)

**শ্রীকালীপদ মণ্ডলঃ** শিক্ষা বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলা প্রাথমিক শিক্ষা সম্বন্ধে সর্বদলীয় উপদেষ্টা কমিটি গঠিত হয়েছে কিনা, এবং

(খ) হইলে, ঐ কমিটির সদস্য কাহারা ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১। ডিষ্ট্রিক্ট পঞ্চায়েত অফিসার, হাওড়া (ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট কর্তৃক মনোনীত)।

২। নিখিলবঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতির হাওড়া জেলা শাখার সম্পাদক।

৩। নিখিল বঙ্গ শিক্ষক সমিতির হাওড়া জেলা শাখার সম্পাদক।

৪। শ্রী বি, মিত্র, হাওড়া নর সিংহ দত্ত কলেজের রাষ্ট্র বিজ্ঞান বিভাগের প্রধান—(উক্ত কলেজের অধ্যক্ষ কর্তৃক মনোনীত)

৫। জেলা বিদ্যালয় পরিদর্শিকা, হাওড়া।

৬। জেলা বিদ্যালয় পরিদর্শক, হাওড়া।

৭। শ্রীচণ্ডী রায়চৌধুরী, ৩৪/১, লালাবাবু সায়ের রোড, বেলুর মঠ, হাওড়া।

৮। শ্রীসুভাষ চ্যাটার্জী, ৪৫, উমাচরণ বোস লেন, হাওড়া।

৯। শ্রীশ্যামসুন্দর ধাওয়া, গ্রাম রাণাপাড়া, পোঃ দেওড়া, (ভায়া আমতা) জেলা হাওড়া।

১০। শ্রীব্রজমোহন রায়, ৪, নিত্যধন মুখার্জী রোড, হাওড়া।

১১। শ্রীহরিচরণ দাস, ৪, মলিগথ পোদ্দার লেন, হাওড়া—৬।

১২। শ্রীদুলাল মণ্ডল, মানিকপুর, পোঃ ডেল্টমিল, হাওড়া।

১৩। শ্রীরামপ্রসাদ মুখার্জী, ৫৩৩, জি, টি, রোড, হাওড়া।

১৪। শ্রীরমাপ্রসাদ মজুমদার, ৫৩৩, জি, টি, রোড, হাওড়া।

১৫। শ্রীঅরবিন্দ ঘোষাল, ২২, নীলমনি মল্লিক লেন, হাওড়া।

১৬। শ্রীসত্যেন ঘোষ, গ্রাঃ জিগাছা, পোঃ সাঁতরাগাছি, হাওড়া।

১৭। শ্রীসত্যনারায়ণ হোস, গ্রাঃ জয়পুর, পোঃ জয়পুর, ফকির দাস, হাওড়া।

১৮। শ্রীমতী অনিমা বিশ্বাস, ৪৯/৩, জয়নারায়ণ আনন্দ দত্ত লেন, হাওড়া।

১৯। শ্রীকান্ত পাঠক, ফরওয়ার্ড ব্লক অফিস (মাঃ), বালি অঞ্চল, পোঃ বেলুড়, হওড়া।

২০। শ্রীদেবী ব্যানার্জী, বলুহাটি, গ্রাঃ এবং পোঃ হাওড়া।

২১। শ্রীঅশোক ঘোষ, গ্রাঃ এবং পোঃ পাঁচলা, হওড়া।

২২। শ্রীমদন দাস, ১১, ধর্মতলা লেন, পোঃ শিবপুর, হাওড়া।

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি সর্বদলীয় কমিটি কবে গঠন করা হয়েছিল এবং তার আগে কোন কমিটি ছিল কিনা।

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** নোটিশ পেলে জানাব। তবে এর আগে একটা প্রিলিমিনারি কমিটি গঠন করা হয়েছিল এবং পরবর্তী কালে যুক্তফ্রন্টে আলোচনা করে তাকে বর্ধিত আকারে সমস্ত যুক্তফ্রন্টের Constituent Parties এবং Peasants Association এদের প্রতিনিধি নিয়ে গঠিত হয়েছে। তবে কোন তারিখে গঠিত হয়েছে Notice দিলে জানাতে পারবো।

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** এই প্রিলিমিারি কমিটির মধ্যে কারা কারা ছিলেন জানাবেন কি ?

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** আগে যে নামগুলি পড়েছি, Officers, District, Magistrate's Nominee, নিখিল বঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতির সম্পাদক, নিখিল বঙ্গ শিক্ষক সমিতির সম্পাদক, Premier College-এর প্রিন্সিপাল একজন নমিনি, আর জেলা বিদ্যালয় পরিদর্শিকা, জেলা বিদ্যালয় পরিদর্শক, এরা যখন প্রথম উপদেষ্টা কমিটির কথা ভাবা হয়েছিল তখন সেখানে ছিলেন।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** যুক্তফ্রন্ট-এর সিদ্ধান্ত হবার কতদিন পরে এ কমিটি গঠন করা হয়েছে ?

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** সিদ্ধান্ত হবার সঙ্গে সঙ্গে করা হয়েছে তবে সঠিক তারিখ জানতে চাইলে নোটিশ দেবেন।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** কত মাস বা কত সপ্তাহ জানাবেন কি ?

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** মাস নয় যখন যে সদস্যের নাম পাওয়া গেছে তখন সে সদস্যের নাম পাঠিয়ে দেওয়া হয়েছে।

**শ্রীকুমুদরঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি নিখিল বঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতির তরফ থেকে যেমন প্রতিনিধি নেওয়া হয়েছে তেমনি অন্য যে শিক্ষক সমিতি আছে তাদের তরফ থেকে প্রতিনিধি নেওয়া হয়েছে কিনা ?

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** হয় নি। কারণ ১৩/১৪টি প্রাথমিক শিক্ষক সমিতি আছে প্রত্যেক শিক্ষক সমিতি থেকে এক একজন সদস্য নিয়ে কমিটি করলে তাকে কার্যকরী করা সম্ভব নয়।

**শ্রীকুমুদরঞ্জন মণ্ডল ঃ** কেবলমাত্র একটা সংগঠন নিখিল বঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতির তরফ থেকে যে নেওয়া হয়েছে সেটা কোন্ যুক্তির ভিত্তিতে।

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** একজন প্রতিনিধি চেয়েছিলাম যে কোন প্রতিষ্ঠানের প্রতিনিধি হোক না কেন তবে নিখিল বঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতি একটি সক্রিয় প্রতিষ্ঠান, যে প্রতিষ্ঠান শুধু প্রতিষ্ঠানের স্বার্থ দেখার জন্য সব প্রাথমিক শিক্ষকদের স্বার্থ যাতে রক্ষিত হয় সে দিকে লক্ষ্য রেখে নিখিল বঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতি থেকে একজন প্রতিনিধি নেওয়া হয়েছে।

**শ্রীগোকুলানন্দ রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি নিখিল বঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতি ছাড়া আর কোন প্রাথমিক শিক্ষক সমিতি সরকার অনুমোদিত কিনা ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** নিখিল বঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতি অনুমোদিত এটা দেখে দিয়েছিলাম, আর কোন কমিটি অনুমোদিত কিনা সেটা নোটিশ দিলে জানাবো।

**শ্রীকালীপদ মণ্ডলঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রাথমিক শিক্ষক সমিতি সক্রিয়। সক্রিয় কি নিষ্ক্রিয় সেটা কিভাবে বিচার করেছেন জানাবেন কি ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** তাদের কাজ দেখে বিচার করা হয়েছে।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্রঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি নিখিল বঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতি ছাড়া আর কতগুলি কেন্দ্রীয় শিক্ষক সমিতি আছে ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** আমার জ্ঞানমত প্রায় ১২/১৩টা আছে। পুরা তালিকা যদি চান তাহলে নোটিশ দিলে জানিয়ে দেবো।.

**শ্রীসামসুদ্দিন আহমেদঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যুক্তফ্রন্টের Constituent Parties নিয়ে Advisory Committee গঠিত হয়েছে না কেবল প্রাথমিক শিক্ষক সমিতির তরফ থেকে গঠিত হয়েছে না কি সর্বদলীয় কমিটি নিয়ে গঠিত হয়েছে।

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** কংগ্রেস বলতে আমরা এখনও পরিচয় পাচ্ছি না, আপনাদের পরিচয় পেলে নিশ্চয়ই নেওয়া হবে। সমস্ত শিক্ষকদের যেমন প্রাথমিক, মাধ্যমিক, কলেজ শিক্ষকদের সরকারী দপ্তরের প্রতিনিধি নিয়ে Advisory Committee গঠন করা হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন বিধান সভায় একদিকে যে ৫৬ জন সদস্য আছেন এঁদের কি আপনি যুক্তফ্রণ্ট বলে মনে করেন ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** ৫৬ বলে যে সংখ্যাটা দিলেন সেটা এক সঙ্গে বসেন নি বলে মুস্কিল হচ্ছে। ৫৬ জন তিন ভাগে বসে গেছেন।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারীঃ** মাননীয় শিক্ষা মন্ত্রী একটা গুরুত্বপূর্ণ কথা বললেন, গুরুত্বপূর্ণ এই জন্য যে আমরা ট্রেজারী বেঞ্চে থাকলেও যেহেতু গণতন্ত্রকে মানি সেই হেতু সে সম্বন্ধে বিবেচনা করা দরকার। এখানে Questionএ ছিল সর্বদলীয় কমিটি, সর্বদলীয় মানে কংগ্রেস ৩ ভাগ হোক, ৪ ভাগ হোক নিশ্চয়ই তাদের মধ্য থেকে নেওয়া প্রয়োজন হয়ে পড়ে যদি সর্বদলীয় হয়। আমি জিজ্ঞাসা করছি এটা কি শুধু যুক্তফ্রন্ট কমিটি না সর্বদলীয় Adviesory Committee.

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** এটা একটা বাস্তবে শিক্ষা কমিটি তাতে যাঁরা শিক্ষা সম্পর্কে যোগ্যতা দেখাতে পারবেন তাদেরই কথা বিবেচনা করা হয়েছে। কাজেই দল হিসাব করে ঐভাবে করা হয় নি।

**শ্রীসামসুদ্দিন আহমেদঃ** তাহলে মন্ত্রীমহাশয় যে উত্তর দিলেন সর্বদলীয় কমিটি তা যদি হয় তাহলে কংগ্রেসের ভেতর বোঝা যাচ্ছে যে শিক্ষার বিষয়ে কারো কোন জ্ঞান নেই কেউ এ বিষয়ে উপদেশ দিতে পারবে না এটাই কি বোঝায় ?

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** অনেক লোকের শিক্ষা সম্পর্কে জ্ঞান থাকতে পারে কিন্তু কোন

কমিটিতে সমস্ত শিক্ষাবিদ্‌দের নিয়ে তাকে কার্যকরী করা সম্ভব নয়, কারণ তার একটা সীমাবদ্ধতা আছে, সদিকে লক্ষ্য রেখে এটা গঠন করা হয়েছে।

**শ্রী এস, এম, ফজলুর রহমান:** আপনি বললেন, যে সর্বদলীয় নয় তারপর বললেন র্বদলীয়, তারপর বলছেন কংগ্রেস বাদ দিয়ে করা হয়েছে তাহলে কি বিরোধী দল সংক্রান্ত কোন গক্তির শিক্ষা জগতে যোগ্যতা আছে তবে Advisory Committeeতে স্থান পাবার মত যোগ্যতা নই বলে আপনি মনে করেন।

**শ্রীসত্যপ্রিয় রায়:** এটা অভিমতের প্রশ্ন কোশ্চেন অফ ওপিনিয়ন।

**শ্রী এস, এম, ফজলুর রহমান:** অভিমত নয়, যোগ্যতা আছে কিনা বলুন।

**শ্রীসত্যপ্রিয় রায়:** তাহলে প্রত্যেক মানুষকে ডেকে তাকে সে সম্বন্ধে প্রশ্ন করতে হবে।

**শ্রীঅনিল ধর গুহনিয়োগী:** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন বিধান সভার যারা সদস্য াদের এ কমিটিতে চান, না সেটা নিজে চিন্তা করেছেন না, যুক্তফ্রন্টের সিদ্ধান্ত মত করেছেন?

**শ্রীসত্যপ্রিয় রায়:** এটা সাধারণভাবে বিবেচনা করা হয়েছে সব পরামর্শ নিয়ে এবং ামার বিবেচনায়।

## মন্ত্রীদের ব্যক্তিগত সম্পত্তির হিসাব

*437. (Admitted question No. *896.)

**শ্রীকৃপাসিন্ধু সাহা:** মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যের সমস্ত ীদের ব্যক্তিগত সম্পত্তির হিসাব রাজ্যসরকারের কাছে আছে কি না?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** রাজ্যের মন্ত্রীদের আচরণবিধি অনুযায়ী মন্ত্রীদের ক্তিগতসম্পত্তির হিসাব রাজ্য সরকারের কাছে থাকে না। ঐগুলি মুখ্যমন্ত্রীর হেফাজতে থাকে। সব াই তাঁহাদের হিসাব দাখিল করিয়াছেন।

**শ্রীকৃপাসিন্ধু সাহা:** মাননীয় মন্ত্রীমহাশয়, মন্ত্রীমহাশয়দের সম্পত্তির হিসাব জানাবেন কি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এটা প্রকাশ করার জিনিষ নয়।

**শ্রীকৃপাসিন্ধু সাহা:** সবচেয়ে বেশী কার আছে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এসবগুলি প্রকাশ্য নয়।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** আপনি বললেন আছে, এটা কি শুধু যুক্তফ্রন্টের মন্ত্রীদের না পূর্ব কংগ্রেসী মন্ত্রীদেরও চাইবেন।

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়:** এটা যুক্তফ্রন্টের মন্ত্রীদের।

40—1-50 p.m.]

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** মাননীয় মুখ্যমন্ত্রী মন্ত্রীদের ব্যক্তিগত সম্পত্তির হিসাবের বলেছেন। এর আগের আমলের যে সব মন্ত্রী হিসাব দেন সেই সব হিসাব কার কাছে আছে?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আগের কালেরটা বলতে পারব না। এর আগে তো গভর্ণরস রুল চলে গিয়েছে।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** তাহলে কি এই হিসাব চলে যাচ্ছে? ব্যক্তিগত ভাবে মুখ্যমন্ত্রীর কাছে হিসাব দেওয়া হচ্ছে। তিনি কি চলে যাওয়ার সময় এটা নিয়ে কেটে পড়তে পারেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** কেটে পড়বার জো নেই। কেটে পড়তে পারেন না তাঁর কাছে রাখবেন। আগে গভর্ণরস আমলে মুখ্যমন্ত্রী ছিলেন না, মিনিষ্টারও ছিলেন না কাজেই এসব দেওয়া নেওয়ার প্রশ্ন তো উঠে না।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্যঃ** মন্ত্রীরা জনসাধারণের প্রতিনিধি। তাঁদের কার কত সম্পত্তি আছে এটা মুখ্যমন্ত্রীর কাছে না রেখে জনসাধারণের কাছে প্রকাশ না করার কারণ কি?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** জনসাধারণের কাছে দেব? কার কাছে? আপনার কাছে? আচ্ছা, আসবেন।

**শ্রীঅনিলকুমার মুখোপাধ্যায়ঃ** আপনার কাছে যে হিসাব আছে সে অনুযায়ী কতজন মন্ত্রী ইনকাম ট্যাক্স দেন?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এটা নোটিশ না দিলে বলতে পারবো না।

## বিলাসপুর গ্রাম সভার কয়েকটি গ্রামে বন্যা নিরোধের ব্যবস্থা

***438.** (Admitted question No. *1212.)

**শ্রীসুরেশচন্দ্র সিংহঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন করণদিঘী থানা অন্তর্গত (পশ্চিম দিনাজপুর জেলায়) বিলাসপুর গ্রামসভার আনুমানিক ২০টি গ্রাম প্রতি বছর নাগর নদীর জলে প্লাবিত হয়?

(খ) অবগত থাকিলে সরকার এই বন্যা নিয়ন্ত্রণের জন্য কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন।

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ**

(ক) হঁ্যা।

(খ) আপাততঃ কোনও পরিকল্পনা নাই।

**শ্রীসরোজ রায়ঃ** যদিও এই প্রশ্ন থেকে এটা আসে না। তবু আমি বলছি মন্ত্রীমহাশয় যদি পারেন জবাব দেবেন।

বাংলাদেশের আরও কয়েকটি জায়গায় নদীর ধারে কয়েকটি গ্রাম প্রায় নষ্ট হওয়ার মুখে। সেই সব জায়গায় যাতে নিয়ন্ত্রণ করা যায় এমন কোন পরিকল্পনা আছে কিনা এবং কোন কোন জায়গায় এই রকম বিপদের সম্ভাবনা দেখা গিয়েছে?

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ** এটা খুব ওয়াইড প্রশ্ন। এখন এটার উত্তর হতে পারে না।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান ঃ** বর্তমানে কোন পরিকল্পনা নেই বলেছেন। কিন্তু ভবিষ্যতে কোন পরিকল্পনা আছে কিনা এবং সেটার এসটিমেট করা হচ্ছে কিনা ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী ঃ** একটা পরিকল্পনা করা হয়েছিল। টেকনিক্যাল কমিটি সে পরিকল্পনা অনুমোদন করেননি অনেক জলস্ফীতি হবে এই আশংকা করে।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান ঃ** টেকনিক্যাল কমিটি যেহেতু অনুমোদন করেন নি সেই হেতু ঘুরিয়ে করার কথা হচ্ছে কি ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী ঃ** এটা ছাড়া, কোন অলটারনেটিভ পরিকল্পনা হয় কিনা সেটা আমি বিবেচনা করে দেখবো।

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** সে পরিকল্পনাটা কত টাকার জানাবেন কি ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী ঃ** টেকনিক্যাল কমিটী পাশ করেন নি। সুতরাং আমার কাছে সেসব নেই।

**শ্রীঅনিল কুমার মুখার্জী ঃ** এই যে বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনা এতে কেন্দ্রীয় সরকার কোন সাহায্য করেছেন কি ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী :** এটা খুব ছোট নদী এবং ছোট ব্যাপার। করলে আমাদের টাকাতেই করবো।

## জুনিয়ার ও সিনিয়ার বেসিক স্কুলের সংখ্যা

*439. (Admitted question No. *1220.)

**শ্রীপ্রবোধ পুরকাইত ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি,—

(ক) পশ্চিমবঙ্গে কোন্ জেলায় কতগুলি জুনিয়ার ও সিনিয়ার বেসিক স্কুল আছে ; এবং

(খ) নূতন জুনিয়ার ও সিনিয়ার বেসিক স্কুল স্থাপন করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**শ্রীসত্যপ্রিয় রায় :** (ক) ২৮।২।৬৯ তারিখে পশ্চিমবঙ্গে জেলাওয়ারী জুনিয়ার ও সিনিয়ার বেসিক স্কুলের সংখ্যা টেবিলে উপস্থাপিত হল।

| ক্রমিক সংখ্যা | জেলার নাম | জুনিয়ার বেসিক স্কুল | সিনিয়ার বেসিক স্কুল |
|---|---|---|---|
| ১। | বাঁকুড়া | ১৭৬ | ৩০ |
| ২। | বীরভূম | ১৩৮ | ২৬ |
| ৩। | বর্দ্ধমান | ১৭৬ | ৪২ |
| ৪। | কলিকাতা | ২০ | ৬ |
| ৫। | কোচবিহার | ১১৭ | ৪৫ |
| ৬। | দার্জিলিং | ১০৭ | ৭ |
| ৭। | হুগলী | ১২৭ | ৩০ |

| ক্রমিক সংখ্যা | জেলার নাম | জুনিয়র বেসিক স্কুল | সিনিয়র বেসিক স্কুল |
|---|---|---|---|
| ৮। | হাওড়া | ১২৮ | ৮ |
| ৯। | জলপাইগুড়ি | ১২৫ | ১২ |
| ১০। | মালদা | ১৩৫ | ৯ |
| ১১। | মেদিনীপুর | ১৫৮ | ৩৫ |
| ১২। | মুর্শিদাবাদ | ১৮৬ | ১২ |
| ১৩। | নদীয়া | ১২২ | ৭ |
| ১৪। | পুরুলিয়া | ১৫৮ | ১৮ |
| ১৫। | ২৪-পরগণা | ৪১১ | ৪১ |
| ১৬। | পশ্চিম দিনাজপুর | ১৪৫ | ৩ |
| | মোট— | ২,৫৭১ | ৩৩৯ |

(খ) না।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র ঃ** Senior Basic School গুলোকে Class V পর্যন্ত নাবিয়ে আনার পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** Class VI থেকে Sn. Basic হয়। আমরা Sn. Basic pattern-এ আনার জন্য এটা করেছি।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র ঃ** যেগুলো পুরানো আছে সেগুলো Class V পর্যন্ত করার পরিকল্পনা আছে কি ?

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** সেগুলো Junior Basic-এ করার পরিকল্পনা আছে।

**শ্রীগঙ্গাপদ কুঁয়ার ঃ** Junior এবং Senior Basic School গুলোকে নূতন করে আর না করার কারণ কি ?

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** Education Commission এরকমভাবে সুপারিশ করেছেন এবং শিক্ষাবিভাগের অভিমত হচ্ছে যে একই ধরণের বিদ্যালয় থাকা উচিত।

## শো ট্যাক্স বাবদ টাকা আদায়

***440.** (Admitted question No. *1561.)

**শ্রীমীর আব্দুস সঈদ ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৭-৬৮ ও ১৯৬৮-৬৯ সালে সিনেমাগৃহগুলি হইতে শো ট্যাক্স বাবদ কত টাকা আদায় হইয়াছে ;

(খ) ইহা কি সত্য যে এই অর্থের একটা অংশ চলচ্চিত্রশিল্পের উন্নতিকল্পে বা চলচ্চিত্রশিল্পে নিযুক্ত কলাকুশলী ও কর্মীদের উন্নতিকল্পে ব্যয় হয় ; এবং

(গ) "খ"-এর উত্তর "হ্যাঁ" হইলে, কিভাবে ঐরূপ ব্যয় হয় ?

**Shri Ajoy Kumar Mukherjee :**

(ক) এ সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

## হরিশচন্দ্রপুর থানায় ১নং ও ২নং ব্লকের রিভার পাম্প

***441**. (Admitted question No. *1280.)

**শ্রীমহম্মদ ইলিয়াস রাজি:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি মালদহ জেলার হরিশচন্দ্রপুর থানার ১নং ও ২নং ব্লকে বর্তমানে কতগুলি রিভার পাম্প চালু আছে ও চলতি বছরে কতকগুলি চালু করার পরিকল্পনা আছে ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** মালদহ জেলার হরিশচন্দ্রপুর থানায় মোট ১৯টি নদীসেচ প্রকল্প আছে। চলতি বছরে মালদহ জেলায় নূতন নদীসেচ প্রকল্প চালু হইবে কিনা এবং হইলে কতকগুলি হইবে তাহা বিবেচনা করা হইতেছে।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** এই সমস্ত pump যা হয়েছে সেটা কি মালিডর বাঁধ যে Havoc Creat করে সেটাকে সামনে রেখে কি বসান হয়েছে, না কি এমনি করা হয়েছে ?

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** এগুলি অনেক আগে করা হয়েছিল। তারপর একটা কমিটি বসিয়ে Seminer-এর সময়ে এগুলি বন্ধ করা হয়েছিল। ১৯টি যে কি বিবেচনায় করা হয়েছিল তা জানি না, তবে সেগুলি চালু আছে।

## Payment of dearness allowance to teachers and non-teaching staff of un-aided High Schools

***442**. (Admitted question No. *1267.) **Shri ASWINI ROY :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) if it is a fact that the Government is paying dearness allowance to teachers and non-teaching staff of unaided High Schools ;

(b) if so, (i) monthly rate of such dearness allowance paid to the staff including teaching staff, (ii) the date from which such payment started ; and

(c) the date from which such dearness allowance was granted to the teachers of the Harisabha Hindu Girls' High School, Burdwan ?

**Shri Satya Paiya Roy :** (a) Yes.

(b) (i) The present rate of original dearness allowance—

Teachers at Rs. 17·50 per month
Clearks at Rs. 10·00 per month
Cl. V. staff at Rs. 5·00 per month

( On condition that the Managing Comittees shonld contribute an equivalent amount as school dearness allowance.)

**The Present rate of additional dearness allowance—**

Teachers— at Rs. 90 00 per month

Non-teaching staff at Rs. 67·50 per month

(ii) Payment of dearness allowance was started during the pre-independence days in the year 1944. The rates were revised on several occasions. The present rates are shown under (i) above. Payment of additional dearness allowance was started in the year 1964-65. The revised rates of additional dearness allowance are shown under (i) above.

(c) The school received the original dearness allowance from the date of its recognition (1-1-49).

The school received additional dearness allowance from 1964-65.

**Tourist Lodges at Darjeeling**

***443.** (Admitted question No. *1579.) **Shri PREM THAPA :** Will the Minister-in-charge of the Home (Tourism) Department be pleased to state—

(a) the original estimated expenditure for the construction of Tourist Lodges at Derjeeling and the actual expenditure on them ;

(b) the average annual income from these Tourist Lodges ; and

(c) the annual expenditure on account of their establishment and maintenance ?

[1-50—2-00 p.m.]

**Shri Ajoy Kumar Mukhopadhyay** : (a) (b) (c) Three statements are laid on the Library Table.

**সুন্দরবন অঞ্চলের সামগ্রিক উন্নয়ন**

***444.** (Admitted question No. *1305.)

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুন্দরবন অঞ্চলের সামগ্রিক উন্নয়নের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) যদি থাকে তবে তাহা কি ?

**Shri Biswanath Mukherjee** :

(ক) ও (খ) সুন্দরবন এলাকার সামগ্রিক উন্নয়নের উদ্দেশ্যে দীর্ঘমেয়াদী এবং স্বল্পমেয়াদী পরিকল্পনা প্রস্তুত করিবার জন্য সরকার একটি ওয়ার্কিং গ্রুপ গঠন করিয়াছেন। বর্তমানে সুন্দরবন ডেল্টা প্রকল্প প্রথম পর্যায় এই নামে একটি দীর্ঘমেয়াদী প্রকল্প প্রস্তুত করা হইয়াছে। এই প্রকল্প মোহনা হইতে প্রায় ২০ কিলোমিটার ভিতরে সপ্তমুখী নদী বন্ধ করার এবং অন্যান্য আনুসঙ্গিক কার্যের ব্যবস্থা আছে।

**Shri Satyapada Bhattacharya** : মন্ত্রীমহাশয় এখানে বললেন যে একটা commitee গঠন করা হয়েছে, কাকে কাকে নিয়ে গঠন করা হয়েছে বলবেন কি ?

**Shri Biswanath Mukherjee :** Working group একটা গঠন করা হয়েছিল তাতে ছিল Commissioner, Town Country Planning, ex-officio Secretary, Commissioner, Presidency Division, Member Secretary, Sundarban Development Board, Joint Development and Planning Commissioner, Director of Agriculture, Director of Fisheries, Advisor on Dairy Development, Chief Conservator of Forests, Additional Director of Industries, Registrar of Co-operative Societies, District Mygistrate, 24-Paraganas, Director of River Research Institute, West Bengal, Member Secretary.

## ফ্রী প্রাইমারী বিদ্যালয়গুলিতে বিনামূল্যে পাঠ্যপুস্তক সরবরাহ

*445. (Admitted question No. *1279.)

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** শিক্ষা বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ফ্রী প্রাইমারী বিদ্যালয়গুলিতে চতুর্থ শ্রেণী পর্যন্ত ছাত্র-ছাত্রীদের সমস্ত পাঠ্যপুস্তক বিনামূল্যে দিবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**Shri Satya Priya Roy :**

অনুমোদিত প্রাথমিক বিদ্যালয়ের প্রথম ও দ্বিতীয় শ্রেণী ছাত্র-ছাত্রীদের জন্য বাংলা ও নেপালী ভাষায় সাহিত্য বিষয়ে পাঠ্য পুস্তক এই বৎসর হইতে বিনা মূল্যে বিতরণ করা হইতেছে।

আর্থিক বরাদ্দ পাওয়া গেলে পর্যায়ক্রমে চতুর্থ শ্রেণী পর্যন্ত ছাত্র-ছাত্রীদের বিভিন্ন বিষয়ে পাঠ্য-পুস্তক বিনা মূল্যে বিতরণ করার প্রস্তাব বিবেচনা করা হইবে।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** অতিরিক্ত প্রশ্ন, অধ্যক্ষ মহাশয়, আমার নিবেদন হল যে ৪র্থ শ্রেণী পর্যন্ত প্রাইমারী স্কুলের জন্য ত আমরা অনেক পরিকল্পনা নিয়েছি, ৮ম শ্রেণী পর্যন্ত বিনা বেতনে পড়াবো ইত্যাদি। আমরা যদি ৪র্থ শ্রেণীর প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র ছাত্রীরা যারা পড়ছে তাদের জন্য আমরা অবৈতনিক স্কুল করি যে কারণে সেই কারণে দরিদ্র ভূমিহীন কৃষকদের ছেলেদের কি বিনা মূল্যে বই দিতে পারিনা ? এবং আমার প্রশ্ন হচ্ছে এটা দিতে হলে কত বেশী টাকা লাগবে এটার হিসাব কি অনুগ্রহ করে দেবেন এবং যদি অনেক টাকা লাগে তাহলে কতদিন পরে হবে জানাবেন কি ?

**শ্রীসত্যপ্রিয় রায় :** নোটিশ চাই। অবশ্য এটা হিসাব করে দেখতে হবে তাহলেও বলতে পারি যে অন্ততঃ কোটি খানেক টাকার প্রয়োজন হবে ৪র্থ শ্রেণী পর্যন্ত ছাত্র ছাত্রীদের বিনা মূল্যে দিতে হলে। সরকারের আর্থিক অবস্থার উপর নির্ভর করে এবং সেই অবস্থা হলে দেওয়া হবে।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** এটা কত দিনের মধ্যে চতুর্থ শ্রেণীর এটা সম্পূর্ণ করা হবে ?

**শ্রীসত্যপ্রিয় রায় :** নির্দিষ্ট তারিখ আমার পক্ষে বলা সম্ভব নয় তবে যত তাড়াতাড়ি করা যায় তার ব্যবস্থা হবে।

**শ্রীবিমলকান্তি বসু :** মাননীয় মন্ত্রীমহাশয় তার বাজেট বক্তৃতায় বলেছিলেন যে প্রথম এবং দ্বিতীয় ভাগ যা বিলি করেছেন বাংলা ভাষায় ৩০ লক্ষ এবং নেপালী ভাষায় ৬০ হাজার এটার খরচা কত পড়েছে ?

**শ্রীসত্যপ্রিয় রায় :** নোটিশ দিলে বলতে পারব তবে ২৯ লক্ষ টাকার মত মনে হয়।

**Shri A. H. Besterwitch :** I think, if I am correct, the Hon'ble Minister

has said that for the primary schools they are distributing free Bengali and Nepali language books. I want to know from the Hon'ble Minister what is the reason of forcing Nepali into the throats of Non-Nepali students ? The point is that the majority of the students in the plains are Hindi and Bengali speaking but they are being given Nepali books. So I think the Education Department is putting compulsory pressure on the Non-Nepali students by giving them free Nepali books.

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** আমি যদি আপনার প্রশ্ন বুঝে থাকি তাহলে বলতে পারি যে নেপালী বই যারা চায় তাদের দিই। সরকারের কারো উপর জোর করে বই দেবার প্রশ্ন নাই। আর হিন্দী বই সম্পর্কে যে প্রশ্ন করেছেন তা এই সম্পর্কে মাননীয় সদস্যকে জানাতে চাই যে আমরা বাংলা ও নেপালী বই দেবার সঙ্গে সঙ্গে ১৪টি সিডিউল্ড ল্যাঙ্গুয়েজে অষ্টম শ্রেণী পর্যন্ত প্রত্যেক বাংলার বাহিরের ভাষাভাষী ছেলেমেয়েদের জন্য আমরা বিনামূল্যে বই দেবার ব্যবস্থা কেন্দ্রীয় সরকারের মাধ্যমে বিলি করার অনুরোধ করে-ছিলাম। এবং সেই অনুযায়ী বাংলা বই ছাপাবার ব্যবস্থা করেছিলাম। যেমন মহারাষ্ট্র থেকে এবং অন্যান্য রাজ্য থেকে তারা কেন্দ্রের কাছে পাঠিয়ে দেবে এইরকম ভাবে ১৪টি ভাষাভাষী রাজ্য থেকে তারা প্রত্যেক রাজ্যে তাদের ভাষাভাষী ছেলেমেয়েদের জন্য বই পাঠিয়ে দেবে কেন্দ্রের কাছে এবং কেন্দ্র ক্লিয়ারিং এজেন্ট হিসাবে কেন্দ্র বিভিন্ন রাজ্যে বইগুলি পাঠিয়ে দেবে। কিন্তু কেন্দ্র বলেছে যে আপনারা নিজেরা অন্যান্য রাজ্যের সঙ্গে যোগাযোগ করুন। তারা এই ক্লিয়ারিং এজেন্টের কাজ করতে পারবেনা। সেজন্য আমরা বিহারের সঙ্গে যোগাযোগ করবার ব্যবস্থা করেছি। আমারা আশা করেছিলাম কেন্দ্র ক্লিয়ারিং এজেন্ট হিসাবে বিভিন্ন রাজ্য থেকে বই সংগ্রহ করে বিভিন্ন রাজ্যে পাঠিয়ে দেবে এবং এগুলি বিনামূল্যে সরবরাহ করা হবে। যাই হোক মাননীয় সদস্যকে এটা বলতে চাই যে নেপালী ভাষার বই হিন্দী ভাষাভাষীর উপর জোর করে চাপিয়ে দেওয়া এ সরকারের নীতি নয়।

**Shri A. H. Besterwtich** : Sir, I had a talk with the Hon'ble Minister regarding this matter. The majority of the students in the plains study Hindi and Bengali but then Nepali books are being given to them free. But the cost of the Hindi books in the primary schools is so high that the students are unable to purchase them and therefore they have to be given Hindi books free, and in the plains these Nepali books should be stopped being distributed, because giving of Nepali books to the students in the plains is causing communal friction.

**Shri Jatin Chakravorty :** What is the question ? Please put the question ?

**Shri A. H Besterwitch :** Sir, am I to be ordered by the Chair or by the Parliamentary Minister ? I am raising a very important question...

(Noise and interruptions)

**Shri Jatin Chakravorty** : Sir, I was just enquirying from the honourable Member whether it was a question or a suggestion ?

(Noise and interruptions)

[2-00—2-10 p.m.]

**Shrimati Ila Mitra :** On a point of privilege Sir, এখন Question period over হয়ে গেছে, আমি দীর্ঘদিন আগে কতকগুলি Question দিয়েছিলাম, তার মধ্যে অনেক

কোশ্চেনই দেখছি admit হয়নি। তবে যে দুটো admitted হয়েছে আজকে, তাও শেষ দিকে এসেছে। এত পরে সে দুটো প্রশ্ন এসেছে যে সে সম্বন্ধে কোন প্রশ্ন করতে সুযোগ পাওয়া গেল না। রুল্‌স্‌ কমিটীর যে নিয়ম হয়েছে, সেই নিয়ম অনুসারে আমার কোশ্চেনগুলো পড়ে তিনটা কোশ্চেনের পর। কোন্‌ নিয়মে আমারটা পড়েনি ?

দ্বিতীয়তঃ Admitted Question No. 1378. একমাস আগে কোশ্চেন দিয়েছি, তার উত্তর টেবিলে আজও আসেনি। শিক্ষা দপ্তর থেকে কোন উত্তর আসছেনা। সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয় কেন এসব দেখেন না ? এ সম্বন্ধে যদি তারা না দেখেন তাহলে এইসব question আমাদের দেবারই বা দরকার কি এবং এখানে আসবারই বা কী দরকার ?

**Shri Bimal Kanti Basu :** স্যার আমার একটা প্রশ্ন আজকে এসেছিল কিন্তু সময়াভাবে এখানে উঠতে পারলো না সেই Question No 419, তার শেষের অংশ দুটো গিলোটিন হয়ে গেছে দেখছি। ক ও খ অংশ দুটো এসেছে, কিন্তু (গ) (ঘ) অংশ ২টি গিলোটিন হয়ে গেল। এইরকম হবার কারণ কি ? কেন প্রশ্নের অংশ বিশেষ ছাটাই হচ্ছে ?

**Mr. Speaker :** এই রকমভাবে বলে তো কোন লাভ নাই। সংশ্লিষ্ট কাগজপত্র দেখতে হবে।

## বীরভূম জেলার শুঁড়িচুয়া এরোড্রোমের জমি ঃ

*477. (Short Notice) (Admitted question No. *1940.)

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** ভূমি এবং ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার শুঁড়িচুয়া এরোড্রোমের জন্য বিনা ক্ষতিপূরণে এবং সাঁওতাল প্রজাদিগকে খাজনার দায় হইতে মুক্তি না দিয়া কত জমি এরোড্রোমের ফেন্‌সিং-এর মধ্যে ঘিরিয়া রাখা আছে ;

(খ) কত দিন পরে ক্ষতিপূরণ দেওয়া হইবে ;

(গ) কত দিন পরে প্রজাদের এই বাবদে প্রদত্ত খাজনা ফেরত দেওয়া হইবে ,

(ঘ) কত দিন পরে জমি ফেরত দেওয়া হইতে পারে ; এবং

(ঙ) স্থানীয় সামরিক কর্তৃপক্ষের সহিত যোগাযোগ স্থাপনের কাজ সম্পন্ন করার জন্য জেলা-শাসক বা মহকুমাশাসক বা জেলা পুলিশ সুপারের উপর ভার এই বিষয়ের জন্য বিশেষ-ভাবে কবে অর্পিত হইয়াছে ?

**Shri Harekrishna Konar :**

(ক) বিমানঘাঁটীর কর্তৃপক্ষের সহিত একযোগে জরিপ না করা পর্যন্ত দখলীকৃত জমির পরিমাণ বলা সম্ভব নহে।

(খ) বিমানঘাঁটীর কর্তৃপক্ষদের যতশীঘ্র সম্ভব ক্ষতিপূরণ দিবার জন্য বলা হইয়াছে।

(গ) বিমানঘাঁটীর দখলে সাঁওতাল চাষীদের কত পরিমাণ জমি আছে এবং তাহারা কি পরিমাণ ক্ষতিপূরণ পায় তাহা জানা গেলে খাজনা ফেরত দিবার প্রশ্ন বিবেচনা করা হইবে।

(ঘ) বিমানঘাঁটীর কর্তৃপক্ষ যদি সিদ্ধান্ত করেন যে ঐ জমি তাঁহাদের দখলে রাখিবার প্রয়োজন

নাই তাহা হইলে উহা ফেরত দেওয়া সম্ভব হইবে। এ বিষয়ে তাঁহাদের স্থির সিদ্ধান্ত এখনও জানা যায় নাই।

(ঙ) নিজ হইতেই জেলাশাসক বিমানঘাঁটির কর্তৃপক্ষের সহিত এই বিষয়ে ৩।৭।৬৮ তারিখে পত্রালাপ শুরু করেন। ভূমিরাজস্ব বিভাগের ১৮।৯।৬৯ তারিখের পত্রে জেলাশাসককে বিষয়টির ত্বরিত নিষ্পত্তির জন্য বিশেষভাবে অনুরোধ করা হইয়াছে।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** আমি বলছি যে সমস্ত অসুবিধাগুলি সামরিক কর্তৃপক্ষের সঙ্গে দীর্ঘদিন ধরে আছে স্থানীয় একজন কর্মী হিসাবে সেগুলি আমি জানি কিন্তু আমার প্রশ্ন হল মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমিরাজস্ব মন্ত্রীর কাছে এই যে যারা খাজনা এখন দিচ্ছে সেই খাজনাটা দেবার হাত থেকে সাময়িকভাবে যতদিন পর্যন্ত এগুলির নিষ্পত্তি না হচ্ছে ততদিন পর্যন্ত একটা মুকুবনামা দিতে পারেন কিনা যে দরখাস্ত করলে এই খাজনাটা অন্ততঃ নেয়া বন্ধ করে রাখবেন ?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার ঃ** আপনি প্রশ্নটা করে খুব ভাল করেছেন, তা নাহলে এটা আমার নজরে আসত না—এই জায়গাটা দিল্লীর কেন্দ্রীয় গভর্ণমেন্ট-এর সামরিক কর্তৃপক্ষ সামরিক এরোড্রাম করার জন্য নিয়েছেন। তারা যতটা নিয়েছেন ঐ জায়গাটা ঘেরবার সময় তারা তাদের দখলীকৃত জায়গার খানিকটা বেশী ঘিরেছেন। আমরা গভর্ণমেন্ট থেকে বারে বারে তাদের বলেছি যে এই জায়গাটা জরীপ করা হোক। কতটুকু জায়গা বাড়তি হয়েছে বা হয়নি সেটা যদি আমরা না জানতে পারি তাহলে কোন জমির খাজনা রেহাই দেব— দু একর, না দশ একর, না ৫০ একর কিছুই বুঝতে পারছি না এবং আপনি জানেন এটা সিভিল কর্তৃপক্ষ নয়, মিলিটারী কর্তৃপক্ষ— আমরা বলেছিলাম আপনাদের লোক থাকুক, আমাদের ডিপার্টমেন্টেরও লোক থাকুক, আমরা জরীপ করে নিই কিন্তু তারা সেটা রিফিউজ করেছেন। এখনআমরা সরাসরি কেন্দ্রীয় গভর্ণমেন্টের দেশরক্ষা মিনিষ্টারের সঙ্গে যোগাযোগ করছি এবং আমি চেষ্টা করব যাতে এটা ত্বরান্বিত করা যায় বা অন্যকিছু করা যায় কিনা দেখব। মাননীয় সদস্য যদি আমার সঙ্গে দেখা করেন তাহলে আমি দেখব কি করা যায়।

## Held Over Questions

### রাজনৈতিক কারণে মামলা প্রত্যাহারের নির্দেশ বাতিল

***288.** (Admitted question No. *513.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** মুখ্যমন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি রাজনৈতিক কারণে মামলা প্রত্যাহার করিয়া লইবার কতক-গুলি সরকারী নির্দেশকে তিনি বাতিল করিয়া দিয়াছেন : এবং

(খ) সত্য হইলে, বাতিল করিবার কারণ কি ?

**Shri Ajoykumar Mukhopadhyay :**

(ক) না, রাজনৈতিক কারণে নহে।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** মুখ্যমন্ত্রী কি জানাবেন তাহলে কি অন্য কারণে প্রত্যাহার করার নির্দেশ দেয়া হয়েছিল—সেইরকম কোন মামলা প্রত্যাহার করে নেয়ার নির্দেশ তিনি বাতিল করেছেন, যদি করে থাকেন তাহলে সেটা কোন মামলা এবং কি কারণেই বা সেই নির্দেশ বাতিল করা হল ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায় ঃ** আটটি মামলা আছে, এই মামলাগুলি সাধারণতঃ—

Malda P.S, Case No. 6 (GRP No. 397/69) dated 30-3-69, under sections 457/380 IPC,

Kaliachak Case No. 12 (GRP No. 152/69) dated 10-2-69, under sections 457/380 IPC,

Malda P.S. Case No. 7 (GR No. 404/69) dated 30-3-69, under sections 457/380IPC,

Malda P.S. Case No. 9 (GR No, 1986/69) dated 19-10-69, under sections 380/411 IPC,

Malda P.S. Case No. 10 (GR No. 1987/69) dated 19-10-69, under sections, 461/379/411 IPC,

Malda P.S. Case No 11 (GR No. 1988/69) dated 19-10-69, under sections 461/379/411 IPC,

Gazole P.S. Case No. 13 (GR No. 1724/69) dated 18-9-69, under sections 147/380 IPC,

Gazole P.S. Case No, 16 (GR No. 385/69) dated 26-3-69, under sections 147/379/324 IPC.

এই আটটি কেস।

[2-10—2-20 p.m.]

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** আমি প্রশ্ন করেছিলাম যে এইসব মামলা প্রত্যাহার করার কি নির্দেশ দেওয়া হয়েছিল, দেওয়া হলে কোন্ দপ্তর থেকে দেওয়া হয়েছিল এবং আপনি কি সেই নির্দেশ বাতিল করেছেন, করলে কি কারণে করা হয়েছে ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** আগে হোম ডিপার্টমেন্ট থেকে হয়েছিল, তারপরে আমি দেখলাম এই কেসগুলি অর্ডিনারি নন-পলিটিক্যাল কেসেস, ক্রিমিন্যাল কেসেস, তাই আমি বলেছিলাম এগুলি উইথড্র করা ঠিক হবে না। In exercise of the power confirred on me by rule 29 (3) of the Rules of Bussiness I hereby cancel order No. 9418P/142/69, dated 26-12-69 of the Home (Pol.) Department, concerning withdrawal of Criminal Cases. এই আমার অর্ডার ছিল। তারপরে ওরা এই Order Home (Pol.) order No. 204/P, dated 16-1-70 করে কেসগুলি উইথড্র করে নিয়েছিল।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** আমি জানতে চাচ্ছি যে রাজনৈতিক হোক আর অরাজনৈতিকই হোক, মামলা প্রত্যাহার করে নেওয়া সম্পর্কে সরকারের সাধারণ নীতি কি ?

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** এইরকম প্রশ্নে তার অনেক কথা আছে। এখন কার ক্ষমতা আছে না আছে সেটা নোটীশ দিলে বলতে পারব।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** স্যার, কোশ্চেনের টাইম কি বেড়ে গেল ?

**ডঃ নলিনাক্ষ সান্যালঃ** স্যার, এইরকম হলে কোশ্চেনের ব্যাপারে আমাদের সুযোগ দিতে হবে।

**শ্রীযতীন চক্রবর্তীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে আমি একটু বলে দিতে চাই। মাননীয় সদস্য একটু শুনুন—আমাদের আগে সাধারণতঃ হেল্ড ওভার কোশ্চেন গোড়ার দিকে নেওয়া

হত। তাতে দেখা গেল রেগুলার যে কোশ্চেনস সে কোশ্চেনগুলি প্রায়ই আসে না। তখন আম রুলস কমিটি মিটিংএ বসে একটা নূতন নিয়ম করেছি এবং স্পীকার মহোদয় অলরেডি ডাইরেকসান দিয়েছেন সেটা হচ্ছে এই, আজ থেকে রেগুলার কোশ্চেনগুলি এক ঘণ্টা হবে এবং তারপর হেল্ড ওভা কোশ্চেনস বিশেষ হবার সম্ভাবনা কম। কারণ, স্পীকার মহোদয় ইতিমধ্যেই সমস্ত মন্ত্রীদের কা নির্দেশ দিয়েছেন যে যদি তিনি প্রশ্নের জবাব তৈরী করে না থাকেন বা সংগ্রহ করতে না পারেন তাহ তাঁর সেই জবাবগুলি কিংবা তিনি যদি বাহিরে চলে যান এবং যে উপলক্ষ্য করে হেল্ড ওভার হ তিনদিন আগে সেটা জানাতে হবে। সুতরাং আমরা সে প্রশ্ন আর ছাপব না। সুতরাং ভবিষ্যে এইরকম হেল্ড ওভার হবার সম্ভাবনা খুব কমে এসেছে। আজকে ১৫ মিনিটের জন্য স্পীকার মহো সময় দিয়েছেন এই সর্ট নোটিশ কোশ্চেনের ব্যাপারে।

**ডঃ জয়নাল আবেদিন** ঃ মাননীয় স্পীকার মহাশয়, আপনার কাছে আমার স্পেসিফি নিবেদন এই যে এই প্রশ্নগুলি সরকার পক্ষের সদস্যদের প্রশ্ন। আমাদের অর্থাৎ বিরোধিপক্ষের হেল ওভার কোয়েশ্চেনস আছে। আমরাও তাহলে কি এই ফেসিলিটিস পাবো যে আমাদের হেল্ড ওভ কোয়েশ্চেনেরও আপনি ১৫ মিনিট সময় দেবেন।

**মিঃ স্পীকার** ঃ একথা উঠেছে কেন আমি বুঝতে পারছি না। সব মেম্বারই সম ফেসিলিটিস পাবেন, এভরি-ওয়ান উইল গেট দি প্রিভিলেজ, আলাদার কি আছে।

**শ্রীযতীন চক্রবর্তী** ঃ মাননীয় স্পীকার মহাশয়, হাউসে যে নিয়ম হয়েছে সেটা সকলে ক্ষেত্রেই প্রযোজ্য হবে, রেগুলার কোয়েশ্চেন আওয়ারের পর ১৫ মিনিট সময় দেওয়া হবে।

**ডঃ জয়নাল আবেদিন** ঃ মাননীয় পরিষদীয় মন্ত্রী জানেন যে আজকে একটা ভাইট্যা গ্রান্টের ডিসকাসান আছে, তাতেই এক আধ ঘণ্টা সময় বেশী চলে যাবে, কাজেই সেখানে.. ...

**শ্রীযতীন চক্রবর্তী** ঃ এটা গণতান্ত্রিক অধিকার। আপনাদের ও আমাদের কোয়েশ্চে হেল্ড ওভার কোয়েশ্চেনস দিতে হবে আবার গ্রান্টও পাশ করাতে হবে, এরমধ্যে সামঞ্জস্য ক নিতে হবে।

**ডঃ জয়নাল আবেদিন** ঃ মাননীয় পরিষদীয় মন্ত্রী যা করেছেন তাতে তিনি বিরোধিপক্ষে সঙ্গে পরামর্শ করে করতে পারতেন। নিজেদের সুবিধামত গণতান্ত্রিক অধিকার প্রয়োগ য করেছেন তা ঠিক নয়।

**মিঃ স্পীকার** ঃ এটা নিয়ে আলোচনা করে আর লাভ নেই, ১৫ মিনিট সময় হয়ে গিয়েছে আমি অন্য আইটেমে যাচ্ছি।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী** ঃ স্যার, একটা কথা আমি বুঝে নিতে চাই। আমাদে অপজিসানের একজন ক্ষুদে নেতা ডঃ জয়নাল আবেদিন···

**ডঃ জয়নাল আবেদিন** ঃ আই অপোজ ইট স্যার, উনি আমাকে ক্ষুদে নেতা বলছেন আপনি স্যার, এই ভদ্রলোককে একটু সংযত হতে বলুন।

( গোলমাল )

আই এ্যাম অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, স্যার, উনি আমাকে···

**মিঃ স্পীকার** ঃ আপনি এখন বসুন, ১৫ মিনিট হয়ে গিয়েছে আমি অন্য আইটেমে যাচ্ছি

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী**ঃ স্যার, অপজিসান থেকে অনেক কথা বলা হচ্ছে। ইট ইজ এ কোয়েশ্চেন অব প্রিভিলেজ, স্যার, উনি যেটা বললেন তাতে দাঁড়াচ্ছে যে এই যে কোয়েশ্চেনস আসে এই কোয়েশ্চেনের ব্যাপারে অপজিসান থেকে বলা হয় যে কোয়েশ্চেন শেষ হয়ে যাবার পর অনেক কোয়েশ্চেন পড়ে থাকে যদিও অপোজিসান থেকে কম কোয়েশ্চেনস দেওয়া হয়। তাদের সুযোগ দেওয়া হচ্ছে আর এখন তাঁরা বলছেন না, এটা দেবেন না। আপনি তো স্যার, বুঝেছেন, আমরাও জানতে চাই এটাতে আমরা কি বুঝবো।

**মিঃ স্পীকার**ঃ তর্ক করে কাজ নেই, অন্য আইটেমে আমি যাচ্ছি।

**ডঃ জয়নাল আবেদিন**ঃ তাহলে স্যার, সুযোগটা সার্বজনীন করতে হবে। ১৫ মিনিট সময় একষ্ট্রা দিতে হবে আমাদের হেল্‌ড ওভার কোয়েশ্চেনের জন্য।

**শ্রীযতীন চক্রবর্তী**ঃ আপনাদের কোয়েশ্চেন না থাকলে আমরা কি করবো ?

[2-20—2-30 p.m.]

**ডঃ নলিনাক্ষ সান্যাল**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ইতিপূর্বে এই Questionগুলি সম্পর্কে Ruling দিয়েছিলেন যে, যেসব Question Held Over হচ্ছে তারমধ্যে ২টো Catagory থাকছে। কতকগুলি যেখানে বিভাগীয় মন্ত্রী উপস্থিত হতে পারেন বলে সেগুলি পরিষদীয় মন্ত্রীর অনুমতি নিয়ে Held Over করা হয়েছিল। আর কতকগুলি ছাপা হল কিন্তু সময়ের অভাবে পৌঁছল না। সেগুলি আপনি Held Over Catagory বলুন বা নাই বলুন থাকলো। আপনি বলেছিলেন এই উভয় Case-এ প্রথম Catagoryতে যেগুলি মন্ত্রীর না আসার দরুণ হচ্ছেনা। তার মধ্যে পরিষদীয় মন্ত্রী বলেছিলেন যে সেই মন্ত্রী জবাব দেবার যে তারিখ সেই তারিখে অটোমেটিক্যালি সেই Questionটা এসে যাবে। দ্বিতীয় কথা বলেছিলেন যে যেগুলি আপনার আফিস থেকে করা সম্ভব নয় বারে বারে ছাপিয়ে দেওয়া সেই Question-এর জবাব লাইব্রেরীর টেবিলে থাকবে এবং যথারীতি আমাদের এসেম্বলী প্রসিডিংসে উঠবে। এবং মেম্বার কনসার্ণ যদি চান তাহলে সেই লাইব্রেরী থেকে নিজেদের Question-এর জবার অবগতির জন্য নিতে পারেন। এখন এটাই থাকল না কোন রুলিং-এর পরিবর্তন হল না প্রসিডিংসের কোন কিছু।

**মিঃ স্পীকার**ঃ আপনি যা বলেছেন ঠিকই কথা। আসল কথা হচ্ছে যে সেদিন কথা হল যে Question কম হচ্ছে—আজকে কেউ বলছেন না। আজকে ১৬টা হচ্ছে সেদিন ৫টা হয়েছিল। এটাতো আমার হাতে নেই। আজকে আমি দেখলাম যে Held Over Question the Rules Committeeতে ঠিক হয়েছে—এখানে Held Over Question হয়েছে ছোট এক পাতা। তাই মনে করেছিলাম যে যদি ১৫ মিনিটের মধ্যে হয়ে যায় তাহলে নিশ্চিন্ত হওয়া যায়। আপানারা যা বললেন, আমি তা সব কয়টা পড়ে শুনে দেখে সেটা Rules Committe-র কাছে নিয়ে যা করলে হয় করবো।

**শ্রীমতী ইলা মিত্র**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে Question-টার উত্তর Table-এ দেওয়া হলনা—তার উত্তর কি হবে।

**মিঃ স্পীকার**ঃ সেটা আপনি পাননি। যদি না পেয়ে থাকেন তাহলে পাবেন।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য**ঃ মাননীয় স্পীকার মহাশয়, আমার একটা Piont of Order আছে। মাননীয় জয়নাল আবেদিন বললেন যে, বিরোধী দলের কোন Held Over Question

আসেনি। আপনি স্যার যদি Starred Question No. 316 দেখেন তাহলে দেখবে আক্কাবুদ্দিন আহম্মদের Question আছে। আক্কাবুদ্দিন আহম্মদ বিরোধীদলের সদস্য PML-এর সদস্য। কাজেই জয়নাল আবেদিন যা বললেন তা সত্য নয়।

**মিঃ স্পীকার :** আপনারা শুনুন। আমি এই বিতর্কের মধ্যে যেতে চাইনা। আপ জানেন যে, Budget Session-এ অনেককিছু ব্যাপার আছে, তারপর Grant পাস হবে। আ কথা শুনেছি Rules Committee সম্বন্ধে যা করতে হয় করবো।

**শ্রীঅনিলকুমার মুখার্জী ঃ** স্যার On a Point of Previlege, আমার Quest Admit করলেন—Admitted Question No. 1011. তারপর Chief Minister দাঁড়া Reply দেবার জন্য। আমার Questionটার কি হবে!

**মিঃ স্পীকার ঃ** আজকে Held Over Questionগুলির মধ্যে আপনার একটা দেখল তারপর Privilege, Point of Order সবই শুনলেন। আমি বলেছি ১৫ মিনিট হবে। এখন মিনিট হয়ে গেছে।

## Starred Questions

(to which answers were laid on the table)

### সোনামুখী থানার ক্যানেলের বাঁধের মাটি কাটার টেণ্ডার

***446.** (Admitted question No. *1324.)

**শ্রীসুখেন্দু খান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি,—

(ক) বাঁকুড়া জেলার সোনামুখী থানায় প্রধান ক্যানেলের ডানদিকের বাঁধের ০·০ হইতে ১ নং চেনের অন্তবর্তী শাখা "এ" ক্যানেলের ডানদিকের বাঁধের ০·০ হইতে ১৬৫ নং চে মাটি কাটার জন্য কোনও টেণ্ডার আহ্বান করা হইয়াছিল কিনা ;

(খ) হইয়া থাকিলে সর্বনিম্ন টেণ্ডার কত ছিল ;

(গ) ঐ কাজ যাঁহাকে দেওয়া হইয়াছে তিনিই কি সর্বনিম্ন দর দিয়াছিলেন ; এবং

(ঘ) উত্তর "না" হইলে কি কারণে উচ্চ দরে ঐ কাজ দেওয়া হইয়াছিল ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) "Constructing water course offtaking from chainage 165·00 (Rigl Bank) of distributory 'A' of Right Bank Main Canal"—এই কাজের চেনেজ ০·০ হই চেনেজ ১৮০·০০ অংশের জন্য টেণ্ডার আহ্বান করা হইয়াছিল।

(খ) সিডিউল্ড রেট অপেক্ষা ৪·৫০% বেশী।

(গ) হ্যাঁ।

(ঘ) এ প্রশ্ন উঠেনা।

### কল্যাণী বিশ্ববিদ্যালয় তদন্ত কমিশন

***447.** (Admitted question No. *1292.)

**শ্রীনিতাইপদ সরকার ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় কি জানাবেন—

(ক) ১৯৬৮ সনে, কল্যাণী বিশ্ববিদ্যালয়ের কতিপয় বিষয় সম্বন্ধে তদন্ত করার জন্য যে কমিটি সরকার নিয়োগ করিয়াছিলেন তাঁহারা কি কোনও রিপোর্ট দাখিল করিয়াছেন; এবং

(খ) উত্তর "হ্যাঁ" হইলে, উক্ত কমিটির সুনির্দিষ্ট সুপারিশগুলি কি?

**The Minister for Education** :

(ক) হ্যাঁ।

(খ) কমিটি বিশ্ববিদ্যালয়টিকে একটি পূর্ণাঙ্গ কৃষিবিশ্ববিদ্যালয়রূপে গঠন করার উদ্দেশ্যের সঙ্গে সঙ্গতি রাখিয়া উহাকে রাজ্যসরকারের কৃষিবিভাগের প্রশাসনিক আওতাভুক্ত করা, উহার বিভিন্ন গৃহ নির্মাণ প্রকল্প কার্য্যকরী করা সম্পর্কে সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ, ছাত্রদের জন্য সুযোগ সুবিধা বৃদ্ধি, আর্থিক লেনদেনের বিষয়ে এবং সরকারী সাহায্য ও অনুদান বাবদ প্রাপ্ত অর্থ ব্যয় করা সম্পর্কে কঠোরতর তদারকি ব্যবস্থার প্রবর্তন সমেত এক দীর্ঘ সুপারিশ পেশ করিয়াছেন। রিপোর্টের অনুলিপি বিধান সভার গ্রন্থাগারে মাননীয় সদস্যগণের অবগতির জন্য রক্ষিত আছে।

## জেলাভিত্তিক অনুমোদিত প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা

***449.** (Admitted question No. *1350.)

**শ্রীবিমলকান্তি বসু** : শিক্ষা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সমগ্র পশ্চিমবঙ্গে অনুমোদিত প্রাথমিক বিদ্যালয়ের জেলাভিত্তিক সংখ্যা কত, এবং

(খ) উক্ত বিদ্যালয়গুলিতে নিযুক্ত শিক্ষকের সংখ্যা কত?

**The Minister for Education** :

(ক) ও (খ) ২৮/২/৬৯ তারিখ পর্যন্ত সমগ্র পশ্চিমবঙ্গে অনুমোদিত প্রাথমিক বিদ্যালয়ের এবং উক্ত বিদ্যালয়গুলিতে নিযুক্ত শিক্ষকের জেলা ভিত্তিক সংখ্যা সম্বলিত ক্রোড়পত্র টেবিলে উপস্থাপিত করা হইল।

## রানাঘাট মহকুমায় চালু রিভার ইরিগেশন স্কীমের সংখ্যা

***450.** (Admitted question No. *1447.)

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডু** : কৃষি এবং সমষ্টি-উন্নয়ন (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি রানাঘাট মহকুমায় ১৯৬৯ সালে মোট কয়টি এবং কোথায় কোথায় রিভার ইরিগেশন স্কীম চালু করা হইয়াছে?

**The Minister for Agriculture and Community Development (Small Irrigation) :**

(ক) ১৯৬৯ সনে রানাঘাট মহকুমায় একটিও প্রকল্প গৃহীত হয় নাই; সুতরাং চালু করার প্রশ্ন উঠে না।

## কয়েকটি বিদ্যালয়ের ম্যানেজিং কমিটির পরিবর্তন

***451.** (Admitted question No. *1377.)

**শ্রীমতী ইলা মিত্র** : শিক্ষা বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ত্তমান সরকার প্রতিষ্ঠিত হইবার পর কলিকাতা ও পার্শ্ববর্তী এলাকার নিম্নলিখিত বিদ্যালয়গুলির ম্যানেজিং কমিটির কোন পরিবর্তন হইয়াছে কি—

(১) এস, বি, মডার্ণ হাই স্কুল,

(২) কুমার আশুতোষ ইনষ্টিট্যুশন ফর বয়েজ,

(৩) কুমার আশুতোষ ইনষ্টিট্যুশন ফর গার্লস,

(৪) মানিকতলা আদর্শ বিদ্যাপীঠ জুনিয়ার হাই স্কুল,

(৫) জীবশিব মিশন কে, সি, গার্লস হাই স্কুল,

(৬) এ্যাথিনিয়ম ইনষ্টিট্যুশন, ও

(৭) ইসলামিয়া হাই স্কুল ; এবং

(খ) যদি "ক"-এর উত্তর "হ্যাঁ" হয় তবে ঐ বিদ্যালয়গুলিতে কাহাদের এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হইয়াছে ?

**The Minister for Education** :

(ক) কোন কোন ক্ষেত্রে পরিবর্তন হইয়াছে। বিদ্যালয়গুলির পরিচালন ব্যবস্থা বর্তমানে নিম্নরূপ :—

১। পরিবর্তন হয় নাই, পূর্বেও এ্যাডমিনিষ্টেটর ছিলেন, এখনও আছেন। তবে এ্যাড-মিনিষ্ট্রেটরের পরিবর্তন হইয়াছে।

২। (ক) পরিবর্তন হয় নাই, পূর্বেও এডমিনিষ্ট্রেটর ছিলেন, এখনও আছেন। তবে এড-মিনিষ্ট্রেটরের পরিবর্তন হইয়াছে।

(খ) পূর্বে এ্যাড-হক-কমিটি ছিল এখন এ্যাডমিনিষ্ট্রেটার নিযুক্ত হইয়াছেন।

৩। পূর্বে এড-হক কমিটি ছিল এখন এডমিনিষ্ট্রেটর নিযুক্ত হইয়াছেন।

৪। পরিবর্তন হয় নাই, পূর্বেও এ্যাডমিনিষ্ট্রেটর ছিলেন, এখনও আছেন। তবে এ্যাড-মিনিষ্ট্রেটরের পরিবর্তন হইয়াছে।

৫। পরিবর্তন হইয়াছে, পূর্বে ম্যানেজিং কমিটি ছিল। বর্তমানে এডমিনিষ্ট্রেটর নিযুক্ত হইয়াছেন

৬। পূর্বে এ্যাড-হক কমিটি ছিল, বর্তমানে এ্যাডমিনিষ্ট্রেটর নিযুক্ত হইয়াছেন।

৭। পরিবর্তন হইয়াছে, পূর্বে ম্যানেজিং কমিটি ছিল, বর্তমানে এ্যাড-হক কমিটি হইয়াছে।

(খ) এ্যাডমিনিষ্ট্রেটারদের নাম :—

১। এস, বি, মডার্ণ হাই স্কুল—জেলা বিদ্যালয় পরিদর্শক, কলিকাতা

২। (ক) কুমার আশুতোষ ইনষ্টিটিউশন মেইন ফর বয়েস—ডাঃ শিশির কুমার গাঙ্গুলী এম. বি. বি- এস.

২। (খ) কুমার আশুতোষ ইনষ্টিটিউশন মেইন ফর বয়েস ঐ (ব্রাঞ্চ)—শ্রী এস, কে, রায় ডেপুটি ডাইরেক্টার, ইণ্ডাষ্ট্রিস (অবসরপ্রাপ্ত)

৩। কুমার আশুতোষ ইনষ্টীটিউশান ফর গার্লস—ডাঃ শিশিরকুমার গাঙ্গুলী, এম. বি., বি. এস.

৪। মানিকতলা আদর্শ বিদ্যাপীঠ জুনিয়ার হাই স্কুল—শ্রী এম, কে, রায়, ডেপুটি ডাইরেক্টার, ইণ্ডাস্ট্রীস (অবসরপ্রাপ্ত)

৫। জীবশিব মিলন কে, সি, গার্লস হাই স্কুল—শ্রীসন্দীপ সেঠিয়া, প্রধান শিক্ষক, ক্যালকাটা একাডেমি।

৬। এ্যাথিনিয়াম ইন্সটিটিউশন—শ্রীসন্দীপ সেঠিয়া, প্রধান শিক্ষক ক্যালকাটা একাডেমি;

৭। ইসলামিয়া হাই স্কুল—হাইকোর্টের মাননীয় বিচারপতি শ্রীমামুদ এবং পূর্বেকার ম্যানেজিং কমিটির অধিকাংশ সদস্য লইয়া বর্তমানে এ্যাড-হক কমিটি গঠন করা হইয়াছে।

## শিক্ষাদপ্তর কর্তৃক ম্যানেজিং কমিটি বাতিলের সুপারিশের তালিকা

*453. (Admitted question No. *1379.)

**শ্রীমতী ইলা মিত্র:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সরকার প্রতিষ্ঠিত হইবার পর কতগুলি বিদ্যালয়ের ক্ষেত্রে ম্যানেজিং কমিটি বাতিলের সুপারিশ শিক্ষাদপ্তর মধ্যশিক্ষা পর্ষদের নিকট করিয়াছেন; এবং

(খ) শিক্ষাদপ্তর হইতে যে সমস্ত বিদ্যালয়ের ম্যানেজিং কমিটি বাতিলের সুপারিশ করা হইয়াছে তাহাদের নাম কি?

**The Minister for Education:**

(ক) ১৯৭০ সালের জানুয়ারী পর্যন্ত ২৩৮টি।

(খ) ঐ সমস্ত বিদ্যালয়ের একটি তালিকা Library Table এ সংস্থাপিত করা হইল।

### Replacement of Managing Committees of Schools by Administrators

*454. (Admitted question No. *1405.) **Shri GYAN SINGH SOHANPAL:** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) if any one of the Managing Committees of Schools that have been replaced by Administrators have gone to the Court against the decision of replacement and the results thereof; and

(b) the extent of financial involvement, if any. on this account?

**The Minister for Education:**

(a) Yes.

Injunction orders have been issued by the Court in a numbrr of such cases of replacement.

(b) There is financial involvement but the extent of financial involvement cannot be stated, as it depends on law charges payable by the Board of Secondary Education, and the State Government. When the Education Directorate of the Department is made a defendant and other parties, if any, made defendants in such cases.

## কালনা মহকুমার বিভিন্ন গ্রামকে ভাগীরথীর ভাঙ্গন হইতে রক্ষা করার পরিকল্পনা

*455. (Admitted question No. *1504.)

**শ্রীমোল্লা হুমায়ুন কবীর:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার কালনা মহকুমার কোন্ কোন্ গ্রাম এবং শহরকে ভাগীরথীর ভাঙ্গনের হাত হইতে রক্ষা করিবার জন্য সরকার প্রকল্প গ্রহণ করিয়াছেন ;

(খ) পাটুলা গ্রামকে রক্ষা করার কোন প্রকল্প সরকারের আছে কিনা ; এবং

(গ) থাকিলে, কতদিনে কার্যকরী করা হইবে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) কালনা শহরের এক অংশ ভাগীরথী নদীর দক্ষিণতীরে নবজা বিল হইতে মহকুমা শাসকের আবাস পর্য্যন্ত এলাকা রক্ষার জন্য একটি প্রকল্পের কাজ ইতিপুর্বেই শেষ করা হইয়াছে।

(খ) একটি খাড়ির প্রবন্ধ প্রস্তুত করা হইয়াছিল। কিন্তু প্রযুক্তিগত দিক দিয়া ঐ প্রকল্পটি গ্রহণযোগ্য হয় নাই।

(গ) এই প্রশ্ন উঠেনা।

## রাজ্যের বিভিন্ন শ্রেণীর বিদ্যালয়ের সংখ্যা

*456. (Admitted question No. *1507.)

**শ্রীসমরেন্দ্রনাথ ওঝা :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে উচ্চতর মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক ও নিম্ন মাধ্যমিক বিদ্যালয়ের কোন্‌টির সংখ্যা কত ;

(খ) উক্ত বিদ্যালয়গুলির মধ্যে কতগুলি বিদ্যালয় ডেফিসিট গ্রাণ্ট পায় এবং কতগুলি কেবলমাত্র লাম্প গ্রাণ্ট পায় ;

(গ) ১৯৬৯ সালে উক্ত শ্রেণীর কতগুলি বিদ্যালয়কে ডেফিসিট গ্রাণ্ট দিবার জন্য অন্তর্ভুক্ত করা হইয়াছে ; এবং

(ঘ) সমস্ত মাধ্যমিক বিদ্যালয়গুলিকে ডেফিসিট গ্রাণ্ট দিবার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি এবং থাকিলে তাহা কি ?

**The Minister for Education :**

(ক) ১৯৬৮-৬৯ সাল পর্য্যন্ত এই রাজ্যে উক্ত বিদ্যালয়গুলির সংখ্যা নিম্নরূপ :—

উচ্চতর মাধ্যমিক—১৯০১

উচ্চ মাধ্যমিক—১১৭৫

নিম্ন মাধ্যমিক—২২২৩

(খ) ডেফিসিট গ্রাণ্ট প্রাপ্ত বিদ্যালয়ের ( উচ্চ ও উচ্চতর ) সংখ্যা ১৮১২, লাম্প গ্রাণ্ট প্রাপ্ত উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা ১৩৬২। ১৯৬৮ সাল পর্য্যন্ত সমস্ত অনুমোদিত নিম্ন মাধ্যমিক বিদ্যালয়গুলি লাম্প গ্রাণ্ট পাইয়া থাকে।

(গ) ১৯৬৯-৭০ সালে নূতন কোন বিদ্যালয়কে ডেফিসিট গ্রাণ্ট দিবার জন্য অন্তর্ভুক্ত করা হয় নাই।

(ঘ) ১৯৬৩সালে অনুমোদিত উচ্চ মাধ্যমিক বিদ্যালয় সমূহকে ডেফিসিট গ্রাণ্ট দেওয়ার পরিকল্পনা এই বৎসরে (১৯৬৯-৭০) ছিল কিন্তু অর্থাভাবে সম্ভব হয় নাই।

## লোয়ার ডিভিশন এ্যাসিস্ট্যান্টগণের ওভারটাইম ভাতা

***460.** (Admitted question No.*379.)

**শ্রীসনৎকুমার রাহা:** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি লোয়ার ডিভিশন এ্যাসিস্ট্যান্টগণ নির্ধারিত সময়ের বেশী সময় কাজ করিলে ওভারটাইম ভাতা পাইয়া থাকেন কিনা?

**The Minister for Finance:**

না।

## মুর্শিদাবাদ জেলার নূতন প্রাইমারী স্কুলের মঞ্জুরী

***461.** (Admitted question No. *824.)

**শ্রীআজিজুর রহমান:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ১৯৬৯ সালের ১লা মার্চ হইতে ১৯৭০ সালের ১৫ই জানুয়ারী পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় রাণীনগর, ডোমকুল ও জলঙ্গী থানায় কয়টি নূতন প্রাইমারী স্কুল সংশ্লিষ্ট বিভাগের মঞ্জুরীর অপেক্ষায় রহিয়াছে?

**The Minister for Education:**

মুর্শিদাবাদ জেলায় বিদ্যালয় সমূহের পরিদর্শকের নিকট রাণীনগর থানায় ১১টী, ডোমকুল থানায় ১৪টী ও জলঙ্গী থানায় ৮টী নূতন প্রাথমিক বিদ্যালয় মঞ্জুরীর আবেদন পত্র রহিয়াছে।

## Golf Course at Tiger Hill, Darjeeling

***463.** (Admitted question No. *1581.) **Shri PREM THAPA:** Will the Minister-in-charge of the Home (Tourism) Department be pleased to state—

(a) amount incurred for the construction of the golf course at Tiger Hill, Darjeeling;

(b) annual expenditure incurred for its maintenance; and

(c) average number of (i) local visitors and (ii) other visitors per day?

**The Minister for Home (Tourim):**

(a) Cannot be immediately seperated from the whole work of Tiger Hill Complex, but should be within Rs. 38000·00 out of which Rs. 15,000·00 has been contributed by the Tea Planters.

(b) As course has not yet been commissioned question of maintenance does not arise.

(e) Does not arise.

## হাওড়া জেলায় নূতন প্রাথমিক বিদ্যালয় স্থাপনের অনুমোদন

***464.** (Admitted question No. *1048.)

**শ্রীকালীপদ মণ্ডল:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ১৯৭০ সালে হাওড়া জেলায় কতগুলি প্রাথমিক বিদ্যালয় অনুমোদিত হইবে এবং কোথায় কোথায়?

**The Minister for Education:**

১৯৭০ সালের জানুয়ারী হইতে হাওড়া জেলায় যে সকল গ্রামের এক মাইলের মধ্যে কোন

অনুমোদিত প্রাথমিক বিদ্যালয় নাই, সেইরূপ গ্রামসমূহে ৬ ( ছয়টি ) নূতন প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদন বা সংস্থাপন সরকার মঞ্জুর করিয়াছেন। এই জন্য হাওড়া জেলার ঐরূপ গ্রামগুলির বিবরণী শিক্ষাধিকারে পাঠাইবার জন্য হাওড়ার জেলা বিদ্যালয় পরিদর্শককে নির্দেশ দেওয়া হইয়াছে। সেই বিবরণী এখনও সরকারের হস্তগত হয় নাই। কোথায় কোথায় ঐ বিদ্যালয়গুলি অনুমোদিত হইবে তাহা উক্ত বিবরণী পাওয়ার পর স্থির করা হইবে।

**Fee concession to the wards of teachers**

***466.** (Admitted question No. *1345.)

**Shri PRABIR KUMAR MALLICK :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether any direction has been given to the effect that sons and daughters of teachers, drawing over a specified amount, will not be entitled to fee concession hitherto allowed to the wards of teachers ;

(b) if so, when such direction was given ; and

(c) the reasons thereof ?

**The Minister for Education** :

(a) No.

(b) Does not arise.

(c) Does not arise.

**গঙ্গা নদী কমিশন গঠনের সুপারিশ**

***467.** (Admitted question No. *1338.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গঙ্গা নদীর জলসেচ ও জলপথের প্রয়োজনীয়তা অনুসারে প্রত্যেকটি রাজ্যের মধ্যে সুষ্ঠুভাবে বণ্টন করিয়া লওয়া ও তজ্জনিত সমস্যাগুলির বিজ্ঞানসম্মত সমাধানের জন্য গঙ্গা নদী কমিশন গঠন করিবার জন্য ভারত সরকারের নিকট কোন সুপারিশ করা হইয়াছে কি ?

**The Minister for Irrigation and Waterways :**

ভারত সরকার ১৯৫৪ সালে একটি গঙ্গানদী কমিশন গঠন করেছিলেন। সেই কমিশনের কাজ কেন্দ্রীয় বন্যা নিয়ন্ত্রণ পর্যৎকে বন্যা নিয়ন্ত্রণ কাজে সাহায্য করা এবং পরামর্শ দেওয়া। গঙ্গা নদীর জল উত্তরপ্রদেশ, বিহার ও পশ্চিমবাংলা রাজ্যের মধ্যে সুষ্ঠুভাবে বণ্টন করার কাজ ঐ কমিশনের নয়। ঐ প্রকার কাজের জন্য একটী পর্যৎ গঠন করার প্রস্তাব প্রসঙ্গক্রমে ভারত সরকারের কাছে করা হয়েছিল। কিন্তু ভারত সরকার এখনও পর্য্যন্ত কোনও সিদ্ধান্ত না নেওয়ায় রাজ্যসরকার River Boards Act, 1956 এবং Inter-State Water Disputes Act, 1956 এই দুটী আইনের পরিপ্রেক্ষিতে বিষয়টী বিবেচনা করছেন।

**রানাঘাট মহকুমায় অগভীর নলকূপ**

***470.** (Admitted question No. *1449.)

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডু :** কৃষি এবং সমষ্টি-উন্নয়ন (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার রানাঘাট মহকুমার কোন্ কোন্ ব্লকে গত দশ মাসে কতগুলি শ্যালো টীউবওয়েল দেওয়া হইয়াছে ; এবং

(খ) উক্ত টীউবওয়েল দেওয়ার ব্যাপারে স্থানীয় এম এল এ বা ফুড অ্যাণ্ড রিলিফ কমিটী-র মতামত লওয়া হইয়াছিল কি ?

**The Minister for Agriculture and Community Development (Small Irrigation) :**

(ক) হাঁসখালি—৪৪
হরিণঘাটা—৮

(খ) না।

## বাংলা কংগ্রেসের সত্যাগ্রহ আন্দোলনে সরকারী ব্যয়

*471. (Admitted question No. *907.)

**শ্রীআজিজুর রহমান:** অর্থবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বাংলা কংগ্রেসের সাম্প্রতিক সত্যাগ্রহ আন্দোলনে কোন সরকারী অর্থ ব্যয় হইয়াছে কিনা এবং হইলে তাহা কত ?

**The Minister for Finance :**

হ্যাঁ ; ১৮/২/৭০ তারিখ পর্যন্ত যে তথ্য পাওয়া গিয়াছে তাহাতে বৈদ্যুতিক সংযোজন এবং ২৯/১২/৬৯ তারিখ পর্যন্ত বিদ্যুৎ সরবরাহ বাবদ মোট ১১৮৯.৮১ টাকা খরচ হইয়াছিল। উহা বাংলা কংগ্রেস হইতে আদায় করা হইয়াছে।

## খড়গ্রাম থানার ক্যানেলের উপর সেতু নির্মাণ

*472. (Admitted question No. *644.)

**শ্রীসনৎকুমার রাহা:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, খড়গ্রাম থানার বিল-বেলুন নিকাশী ( ড্রেনেজ ) ক্যানেলের উপর খেঁসরের গোয়ালপাড়ার পূর্বে সেতু নির্মাণের যে পরিকল্পনা ছিল তাহা কবে নাগাদ নির্মিত হইবে বলিয়া আশা করা যায় ?

**The Minister for Irrigation and Waterways :**

বিল-বেলুন নিকাশী ক্যানেলের উপর সেতু নির্মাণের কোন প্রস্তাব পূর্বে ছিল না এবং বর্তমানেও নাই।

## কলিকাতায় দুগ্ধ সরবরাহ

*475. (Admitted question No. *1335.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় বর্তমানে দৈনিক গড়ে কত লিটার দুগ্ধ সরবরাহ করা হইয়া থাকে ;

(খ) দৈনিক গড়ে কত লিটার দুধ নষ্ট হইয়া থাকে ; এবং

(গ) কলিকাতায় কয়টী দুগ্ধ বিক্রয় কেন্দ্র আছে এবং তাহাতে মোট কর্মী সংখ্যা কত ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) প্রায় ১,৫০,০০০ লিটার।

(খ) প্রায় ৩৫৪ লিটার।

(গ) বর্তমানে ৫৫১টী দুগ্ধ বিক্রয়কেন্দ্র আছে এবং এই কেন্দ্রগুলিতে প্রায় ২০০০ কর্মী কা নিযুক্ত আছেন।

## গঙ্গা-ব্রহ্মপুত্র গ্র্যাণ্ড ট্রাঙ্ক ক্যানেল খননের প্রস্তাব

*476. (Admitted question No. *1340.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি এই রাজ্যের সেচ ও জলপথ ব্যবস্থার উন্নতি সাধনের জন্য গঙ্গা-ব্রহ্মপুত্র গ্র্যাণ্ড ট্রাঙ্ক ক্যানেল খননে কোন প্রস্তাব রাজ্যসরকারের বিবেচনাধীন আছে কি ?

**The Minister for Irrigation and Waterways :** না।

## রাজ্য সরকারের অফিসারদের ব্যক্তিগত ব্যবহারের জন্য মোটরগাড়ী

*306. (Admitted question No. *1011.)

**শ্রীঅনিল মুখার্জিঃ** অর্থবিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যসরকারের কতজন অফিসারের ব্যক্তিগত ব্যবহারের জন্য সরকারী মোটরগাড়ী ( কারস ) আছে ; এবং

(খ) ঐ সব গাড়ীর জন্ত সরকারের ১৯৬৯-৭০ সালে ডিসেম্বর পর্য্যন্ত পেট্রোল বাবদ কত খরচ হইয়াছে ?

**The Minister for Finance :**

(ক) ১৯-২-৭০ তারিখ পর্য্যন্ত প্রাপ্ত সংবাদ অনুযায়ী একটিও নাই।

(খ) এই প্রশ্ন উঠে না।

## মুর্শিদাবাদ জেলায় গভীর নলকূপের সংখ্যা

*315. (Admitted question No. *837.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্যঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বিভিন্ন থানায় কয়টি করিয়া গভীর নলকূপ আছে এবং প্রতি থানায় (১) নলকূপ বাবদ সরকারী ব্যয় বৎসরে কত ও (২) প্রতিটি নলকূপের জন্য গড়ে কয়জন কর্মচারী আছেন,

(খ) প্রতি থানায় উক্ত গভীর নলকূপ দ্বারা কত একর খারিপ এবং কত একর রবি শস্যের জমিতে জল সরবরাহ করা হয় ;

(গ) উক্ত গভীর নলকূপগুলি হইতে আরও বেশী পরিমাণ জল সরবরাহ করা সম্ভব কিনা ; এবং

(ঘ) উক্ত গভীর নলকূপগুলি হইতে প্রতি থানায় বৎসরে কত টাকা কর আদায় হইয়া থাকে ?

**The Minister for Agriculture and Community Development :**

| | | | |
|---|---|---|---|
| (ক) (১) | ডোমকল | থানায় | ৫৩ টি নলকূপ। |
| (২) | জলঙ্গী | ,, | ৩৯ ,, ,, |
| (৩) | বহরমপুর | ,, | ২৮ ,, ,, |
| (৪) | হরিহরপাড়া | ,, | ২৯ ,, ,, |
| (৫) | নওদা | ,, | ১৮ ,, ,, |
| (৬) | বেলডাঙ্গা | ,, | ৩ ,, ,, |
| (৭) | রাণীনগর | ,, | ৪৫ ,, ,, |
| (৮) | মুর্শিদাবাদ | ,, | ১৫ ,, ,, |
| (৯) | জিয়াগঞ্জ | ,, | ১ ,, ,, |
| (১০) | নবগ্রাম | ,, | ১ ,, ,, |
| (১১) | সুতী | ,, | ১ ,, ,, |

মোট— ২৩৩ টি নলকূপ

মুর্শিদাবাদ জেলায় আছে (ক) (১) প্রতিটী নলকূপের জন্য আনুমানিক ৯,৫০০.০০ টাকা বাৎসরিক ব্যয়। (ক) (২) গড়ে দুইজন করিয়া কর্মচারী আছেন।

| (খ) থানার নাম | নলকূপ সেচপ্রাপ্ত রবি জমি (একরে) | খরিপ জমি (একরে) |
|---|---|---|
| (১) মুর্শিদাবাদ | ৩৬০.২৫ | ১৬১ ৪৩ |
| (২) জিয়াগঞ্জ | ২৬.৮৬ | ১৭.০৯ |
| (৩) রাণীনগর | ১৩৮৯.৮৮ | ১৩২৫.০৫ |
| (৪) সুতী | ৫৫.৩৩ | ৪১.২৯ |
| (৫) নবগ্রাম | ৫৫.৩০ | ৪০.২১ |
| (৬) ডোমকল | ৩৩৫২.৩২ | ৩,৫৫০.৪০ |
| (৭) জলঙ্গী | ১২০৯.৮২ | ৮২৩.৪৮ |
| (৮) বহরমপুর | ১০৫০.০১ | ১৩১৯.৯৭ |
| (৯) হরিহরপাড়া | ১৮১২.৬০ | ১২৭৪.৭৫ |
| (১০) নওদা | ১৪০৬.০৩ | ১৮৫৬'৮২ |
| (১১) বেলডাঙ্গা | ২৫৩.০০ | ২৩১.০০ |

(গ) সম্ভবপর নহে।

(ঘ) এই বিষয়ে কোন তথ্য এখনই প্রদান করা সম্ভব নহে।

## মুর্শিদাবাদ জেলায় থানাওয়ারী গভীর নলকূপের সংখ্যা

***316.** (Admitted question No. *1036.)

**শ্রীআফতাবউদ্দিন আহম্মদ ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭০ সালের জানুয়ারি পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় কোন্ কোন্ থানায় কতগুলি গভীর নলকূপ স্থাপন করা হইয়াছে ?

**The Minister for Irrigation and Waterways :**

মোট ২৩৩টী গভীর নলকূপ সংস্থাপিত হইয়াছে।

| থানার নাম | নলকূপের সংখ্যা |
|---|---|
| ১। ডোমকল | ৫৩টী |
| ২। জলঙ্গী | ৩৯টী |
| ৩। বহরমপুর | ২৮টী |
| ৪। হরিহরপাড়া | ২৯টী |
| ৫। নওদা | ১৮টী |
| ৬। বেলডাঙ্গা | ৩টী |
| ৭। রাণীনগর | ৪৫টী |
| ৮। মুর্শিদাবাদ | ১৫টী |
| ৯। জিয়াগঞ্জ | ১টী |
| ১০। নবগ্রাম | ১টী |
| ১১। সুতী | ১টী |
| মোট— | ২৩৩টী |

## সুন্দরবন এলাকায় গভীর নলকূপ দ্বারা জলসেচের ব্যবস্থা

***330.** (Admitted question No. *1516.)

**শ্রীরবীন মণ্ডল ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ডীপ টিউবওয়েল দ্বারা জলসেচ সুন্দরবনে সম্ভব কিনা তাহা নির্ণয় করার জন্য কোন পাইলট স্কীম সরকার গ্রহণ করিয়াছে কিনা ?

**The Minister for Agriculture and Community Development :**

হ্যাঁ, করিয়াছেন।

## ২৪-পরগণা ও মুর্শিদাবাদ জেলায় কয়েকটি ইরিগেশনাল জোনের গভীর নলকূপ

***338.** (Admitted question No. *426.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগণা উত্তর (২) ইরিগেশনাল জোনে কয়টি গভীর নলকূপ আছে এবং তার জন্য কয়জন অ্যাসিষ্ট্যান্ট ইঞ্জিনীয়ার এবং কতজন মেকানিক ও অপারেটর ;

(খ) মুর্শিদাবাদ ১নং জোনে কয়টী গভীর নলকূপ আছে এবং তজ্জন্ম কয়জন অ্যাসিষ্ট্যান্ট ইঞ্জিনীয়ার, কয়জন মেকানিক ও কতজন অপারেটর ;

(গ) মুর্শিদাবাদ ২নং জোনে কয়টী গভীর নলকূপ আছে এবং তজ্জন্ম কয়জন অ্যাসিষ্ট্যান্ট ইঞ্জিনীয়ার, কয়জন মেকানিক এবং কয়জন অপারেটর কাজ করছেন, এবং

(ঘ) কয়টী গভীর নলকূপের জন্য কয়জন অ্যাসিষ্ট্যান্ট ইঞ্জিনীয়ার ও মেকানিক রাখা হয় ?

**The Minister for Irrigation and Waterways :**

ক, খ ও গ একটী বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত হইল।

(ঘ) এইরূপ কোন নির্দিষ্ট পরিমাণ সংখ্যা নাই।

## Unstarred Questions.

(to which written answers were laid down on the Table.)

### পশ্চিমবঙ্গে আত্মহত্যার সংখ্যা

369. (Admitted question No. 137.)

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান ঃ** স্বরাষ্ট্র ( পুলিশ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৭, ১৯৬৮ ও ১৯৬৯ সালে পশ্চিমবঙ্গে আত্মহত্যার সংখ্যা কত ; এবং

(খ) এইসব আত্মহত্যার কারণ কি কি ?

**The Minister for Home (Police) :**

(ক) ১৯৬৭ সালে ৪,৬৮২টি।
১৯৬৮ সালে ৫,৮০০টি।
১৯৬৯ সালে ৬,১০০টি।

(খ) সাধারণত দুরারোগ্য ব্যাধি, পারিবারিক কলহ, প্রণয় ঘটিত ব্যাপার, মস্তিষ্ক বিকৃতি, পরীক্ষায় অকৃতকার্যতা প্রভৃতি।

### Communal disturbances at Jagatdal

370. (Admitted question No. 185.) **Shri GYAN SINGH SOHANPAL ;** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the circumstances that led to the outbreak of communal disturbances at Jagatdal in 24-Parganas in October, 1969.

(b) the number of persons killed and/or injured as a result of murder and violent assult during the disturbances ;

(c) the extent of damage done to public and private property due to loot and arson on the aforesaid occasion ; and

(d) the steps the Government have taken or propose to take to check frequent outburst of communal disturbances in the State ?

**The Minister for Home (Police)** : (a) 20th October, 1969 was the last day for the immersion ceremony of Durja Puja. On that day, while a procession carrying the images of Goddess Durga was passing along Jagatdal Mosque, a false rumour was spread that a stone was thrown from the local Mosque on the procession and that a boy was stabbed to death. This led to the disturbances.

(b) Thirty-seven persons were killed and 12 persons were injured.

(c) Ninteen shops were looted ; 6 houses and 64 shops were completely gutted and 6 houses and 1 shop were partially burnt.

(d) Special efforts are being made to collect intelligence relating to communal disturbances. Special police pickets are posted at vulnerable places. Superior Police Officers have been directed to be always vigilant and alert to make all-out efforts to curb such troubles immediately in future.

## কল্যাণী স্পিনিং মিল

371. (Admitted question No. 399.)

**শ্রীসনৎকুমার রাহা** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কল্যাণী স্পিনিং মিলটি বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(খ) বর্তমানে এই মিলটিতে কত লোক নিযুক্ত আছে ?

**The Minister for Commerce and Industries :**

(ক) বর্তমানে কল্যাণী স্পিনিং মিলের কল্যাণী ইউনিটের উৎপাদন বহুল পরিমাণে বৃদ্ধি পাইয়াছে, কিন্তু হাবড়া ইউনিটের উৎপাদন সম্প্রতি অত্যন্ত হ্রাস পাইয়াছে। পর্যাপ্ত অর্থের অভাবে মিলের পরিচালন ব্যবস্থা অনেক বাধা বিপত্তির সম্মুখীন হইতেছে।

(খ) ২,৯৪৪ ( ৩১এ ডিসেম্বর, ১৯৬৯ সালের হিসাব )।

## এক্সটেনশন অফিসার

372. (Admitted question No. 642.)

**শ্রীসনৎকুমার রাহা** ঃ কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রতি ব্লকের অধীনে কত সংখ্যক এক্সটেনশন অফিসার থাকেন ;

(খ) তিন বছরের অধিককাল একই ব্লকে আছেন এইরূপ এক্সটেনশন অফিসারের সংখ্যা কত ; এবং

(গ) ঐ অফিসারদের কত বৎসর অন্তর বদলী করা হয় ?

**The Minister for Agriculture and Community Development :**

(ক) প্রতি ব্লকে একজন করিয়া কৃষি সম্প্রসারণ আধিকারিক আছেন। তবে বর্ধমান জেলার ৭টি প্যাকেজ ব্লকের প্রতিটিতে দুইজন করিয়া অতিরিক্ত কৃষি সম্প্রসারণ আধিকারিক আছেন।

(খ) তিন বছরের অধিককাল একই স্থানে আছেন এইরূপ কৃষি সম্প্রসারণ আধিকারিকের সংখ্যা ১০৯ ( একশত নয় )।

(গ) এই সম্পর্কে কোনও সুনির্দিষ্ট নীতি নাই। কতকগুলি ক্ষেত্রে আধিকারিকদের নিজেদের চাওয়ার ভিত্তিতে বদলী করা হয়। অন্যান্য ক্ষেত্রে বদলী করা হয় প্রশাসনিক প্রয়োজনে।

## নওদা থানার গভীর নলকূপ

373. (Admitted question No. 678)

**শ্রীসনৎকুমার রাহা:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৮ সালে অক্টোবর, নভেম্বর ও ডিসেম্বর মাসে নওদা থানার ড্যাংগা পাড়া পাবতলার গভীর নলকূপটি কর্মচারীদের স্ট্রাইকের জন্য কতদিন বন্ধ ছিল;

(খ) বন্ধ থাকার ফলে উক্ত অঞ্চলের চাষকার্য ব্যাহত হইয়াছিল কিনা; এবং

(গ) সরকার কি অবগত আছেন যে, উক্ত বন্ধ সময়ের জন্যও চাষীদের নিকট হইতে সেচকর আদায় করা হইয়াছে?

**The Minister for Agriculture and Community Development:**

(ক) প্রশ্নে উল্লিখিত সময়ে উক্ত নলকূপের কর্মচারীদ্বয় কোন ধর্মঘটে লিপ্ত ছিলেন না এবং নলকূপটি স্বাভাবিকভাবে চালু ছিল।

(খ) ও (গ) প্রশ্ন উঠে না।

## আওরঙ্গাবাদ বিড়ি শ্রমিকদের দাবী পূরণের ব্যবস্থা

374. (Admitted question No. 679.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, আওরঙ্গাবাদের বিড়ি শ্রমিকদের দাবী পূরণ না হওয়ায় শ্রমিকনেতা প্রাক্তন বিধানসভা সদস্য জনাব শিস্ মহম্মদ দুইজন সহযোগী সহ আমরণ অনশন সুরু করিয়াছেন; এবং

(খ) অবগত থাকিলে সরকার এ বিষয়ে কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**The Minister for Labour:**

(ক) হ্যাঁ, সুরু করিয়াছিলেন, গত ২২এ জানুয়ারী ১৯৭০ তারিখে অনশন প্রত্যাহৃত হইয়াছে।

(খ) ত্রি-পাক্ষিক আলাপ-আলোচনার মাধ্যমে সরকার এই ব্যাপারে মীমাংসা করিবার চেষ্টা করিতেছেন। মুর্শিদাবাদের জেলাশাসকের ও স্থানীয় কর্মীসংঘের নেতাদের প্রচেষ্টায় এই অনশন প্রত্যাহার করান হইয়াছে।

## রবিশস্যের চাষ

375. (Admitted question No. 692.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—বর্তমান মরশুমে জেলাগুলিতে কি পরিমাণ জমিতে কোন রবিশস্যের চাষ হইয়াছে?

**The Minister for Agriculture and Community Development** :
এখনও নিরূপিত হয় নাই।

## বর্দ্ধমান জেলার আনখোলা অঞ্চলে পোকা লাগিয়া ধান নষ্টের পরিমাণ

376. (Admitted question No. 753.)

**শ্রীসৈয়দ আবদুল মনসুর হাবিবুল্লা :** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই বৎসর বর্ধমান জেলার কেতুগ্রাম থানার আনখোলা অঞ্চলের ধানে পোকা লাগিয়া কি পরিমাণ ধান নষ্ট হইয়াছে ;

(খ) (১) এই ধান নষ্ট হইবার আগে সরকার পোকা নষ্ট করিবার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছিলেন কিনা এবং

(২) করিয়া থাকিলে কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছিলেন ; এবং

(গ) সরকারী পোকা নিধন পদ্ধতিটি কৃষকদিগকে অবহিত করা হইয়াছিল কিনা ?

**The Minister for Agriculture and Community Development** :

(ক) বর্ধমান জেলার কেতুগ্রাম থানার আনখোলা অঞ্চলের দক্ষিণ পশ্চিমাংশে এক জায়গায় ধানে হলদে এবং ভাইরাস জনিত রোগের আক্রমণ দেখা দেয়, যার ফলে এক বিশেষ অংশে সেখানে এই রোগের খুব বেশী প্রকোপ হয়, সেখানে ধানের পরিমাণ আনুমানিক ৩০ শতাংশ হ্রাস পায়।

(খ) (১) রোগ ও পোকার আক্রমণ প্রতিরোধ করার জন্য বর্ধমান জেলা প্যাকেজ প্রকল্প মারফত সতর্কতামূলক প্রতিষেধক ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল।

(২) নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল—

(৴০) ধান জমির বদ্ধ জল বের করে দিয়ে একর প্রতি ৬ কেজি হাবে নাইট্রোজেন ঘটিত সার ছড়িয়ে দিয়ে পুনরায় জলসেচ দেওয়া এবং কাদামাটি ঘেঁটে দেওয়ার ব্যবস্থা।

(৵০) সেপ্টেম্বর মাসে একর প্রতি দেড় কেজি বি এইচ সি ৫০ শতাংশ এবং দেড কেজি কপার অক্সিক্লোরাইড ৫০ শতাংশ ৩০০ লিটার জলে গুলে প্রয়োগ করা।

(৶০) একর প্রতি ১০ কেজি হারে সেভিডল দানা ধানের ক্ষেতে ছড়ানো এবং উক্ত ক্ষেতে সাত দিন দুই ইঞ্চি পরিমাণ জল বেঁধে রাখা ইত্যাদি। স্থানীয় ব্লক অফিসে ঐসব ঔষধাদির মজুত রাখিবার ব্যবস্থাও ছিল।

(গ) উপরোক্ত প্রয়োগবিধি সাধারণ্যে জানানোর জন্য পুস্তিকা, রেডিও প্রচার পত্রিকা গ্রাম শিক্ষা শিবির এবং সিনেমা ইত্যাদির মারফত চাষীদিগের মধ্যে বিশেষভাবে প্রচার করা হয়। তা ছাড়াও উচ্চ ফলনশীল জাতের ধান চাষ করতে হলে সংশ্লিষ্ট সমস্ত রোগ ও পোকার প্রতিরোধ বিধি সব চাষীদেরই পূর্বেই অবগত করা হয়।

## রামনগর সুগার মিলের অধীনে ইক্ষু চাষযোগ্য জমির পরিমাণ

377. (Admitted question No. 913) :

**শ্রীসনৎকুমার রায় :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার রামনগর সুগার মিলের অধীনে কত জমিতে ইক্ষু চাষ হয় এবং তাহার পরিমাণ কত ; এবং

(খ) ইক্ষু চাষের জন্য সরকার এই মিলকে কোন সাহায্য দিয়াছেন কিনা ?

**The Minister for Agriculture and Community Development** ;

(ক) ২৮'২৭ একর জমিতে। ১৯৬৮-৬৯ সালে উৎপন্ন ইক্ষুর পরিমাণ ৩৫,০৮৯'০ মেঃ টন।

(খ) না।

## নদীয়া জেলার আড়খিসমা সেচ পরিকল্পনা

378. (Admitted question No. 974.)

**শ্রীসুবলচন্দ্র মণ্ডল** ঃ কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলায় রানাঘাট থানার অন্তর্গত "আড়খিসমা" সেচ পরিকল্পনায় এখন পর্যন্ত কত টাকা খরচ হইয়াছে,

(খ) ঐ পরিকল্পনাটি কবে সম্পূর্ণ হইবে এবং সম্পূর্ণ হইতে মোট কত টাকা ব্যয় হইবে,

(গ) সম্পূর্ণ হইলে কি পরিমাণ জমিতে জলসেচের ব্যবস্থা হইবে ; এবং

(ঘ) ইহা কি সত্য যে উক্ত পরিকল্পনায় পাম্প-হাউস হইতে পাম্পের যন্ত্রাংশ চুরি যাইতেছে ?

**The Minister for Agriculture and Community Development** :

(ক) সমষ্টি উন্নয়ন বিভাগের নিকট হইতে প্রকল্পটি হস্তান্তরিত হইবার পর আজ পর্যন্ত ১,৭৫,৬৯৮'০০ টাকা খরচ হইয়াছে।

(খ) প্রকল্পটি সম্পূর্ণভাবে রূপায়ণে অতিরিক্ত অর্থবরাদ্দের জন্য একটি এস্টিমেট সরকারের পরীক্ষাধীন আছে। এই এস্টিমেট অনুযায়ী অর্থ বরাদ্দ করা হইলে প্রকল্পটি ১৯৭০-৭১ সালের মধ্যেই সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়। এইটি সম্পূর্ণ করিতে প্রায় ৪,১১,২৬৯'০০ টাকা খরচ পড়িবে বলিয়া অনুমান করা যাইতেছে।

(গ) প্রকল্পটি সম্পূর্ণভাবে রূপায়িত হইলে প্রায় ৪,৫০০ একর জমিতে সেচের জল দেওয়া সম্ভব হইবে বলিয়া আশা করা যায়।

(ঘ) কিছুদিন পূর্বে পাম্প হইতে "কপার অয়েল" চুরি গিয়াছিল। এ সম্বন্ধে পুলিশে এজাহার দেওয়া হইয়াছে এবং বিষয়টি তদন্তাধীন আছে।

## গভীর নলকূপ

379. (Admitted question No. 1135.)

**শ্রীসনৎকুমার রাহা** ঃ কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭০-৭১ সালে পশ্চিমবঙ্গে কোন্ জেলায় কয়টা গভীর নলকূপ বসান হইবে ; এবং

(খ) কেন্দ্র হইতে এই কার্যে কত টাকা রাজ্যসরকার পাইবে ?

**The Minister for Agriculture and Commnnity Development :**

(ক) এই বিষয়ে এখনও পর্যন্ত কোন সিদ্ধান্ত নেওয়া হয় নাই।

(খ) এখনই বলা সম্ভব নয়।

## রেঙ্গুনে আলুর বীজ

380. (Admitted question No. 1169.)

**শ্রীষোড়শী চৌধুরী ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের আলুচাষীদের জন্য বর্তমান বৎসরে নূতন রেঙ্গুণে আলুর বীজ সরকার থেকে আমদানী করা হইয়াছিল কিনা ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তাহলে কত পরিমাণ উক্ত বীজ আমদানী করা হইয়াছিল এবং কোন্ কোন্ জেলায় তাহা বণ্টন করা হইয়াছিল ?

**The Minister for Agriculture and Community Development :**

(ক) এ বৎসর পশ্চিমবঙ্গ সরকার নূতন রেঙ্গুণ আলু বীজ আমদানী করিতে চেষ্টা করেন তবে বর্মা সরকার চাহিদা অনুযায়ী রেঙ্গুণ আলুর বীজ রপ্তানি করিতে অস্বীকৃত হওয়ায় সরকারের এই প্রচেষ্টা ফলপ্রসূ হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

## রাজা শশাঙ্কের রাজধানী কর্ণসুবর্ণকে দর্শনীয় করিবার পরিকল্পনা

381. (Admitted question No. 1198.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া-ফরাক্কা রেলপথে চিরুটী ষ্টেশনের নিকট মুর্শিদাবাদ জেলায় রাঙ্গামাটি চাঁদপাড়া গ্রাম সপ্তম শতকের রাজা শশাঙ্কের সমৃদ্ধিশালী রাজধানী কর্ণসুবর্ণকে দর্শনীয় করিবার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা , এবং

(খ) থাকিলে তাহা কি ?

**The Minister for Public Works :**

(ক) রাজ্য সরকারের এরূপ কোন পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন উঠে না।

## রামপুরহাটের জেল হাজতের সম্প্রসারণ

382. (Admitted question No. 1278.)

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** স্বরাষ্ট্র ( কারা ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার রামপুরহাটের জেল হাজতটি সম্প্রসারণের কোন পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকিলে তাহা কি এবং কবে নাগাদ সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায় ?

**The Minister for Home (Jails)** :

(ক) হ্যাঁ।

(খ) ১০ জন বন্দী রাখার উপযোগী করিবার নিমিত্ত জেলটির সম্প্রসারণের জন্য ১,৪০,৫০০ টাকা ব্যয়ের একটি প্রকল্প অনুমোদিত হইয়াছে। কিন্তু প্রয়োজনীয় অর্থ সংস্থানের বিষয়ে কিছু অসুবিধা থাকায় প্রকল্পটি এখনও চালু করা সম্ভব হয় নাই। প্রকল্পটি যাহাতে আগামী আর্থিক বৎসরের মধ্যে চালু করা যায় তাহার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা লওয়া হইতেছে।

## কোচবিহার শহরে মৎস্যচাষ

**383.** (Admitted question No. 1359)

**শ্রীবিমলকান্তি বসু** ঃ মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার শহরে মাছের চাষ হইতে পারে এমন পুকুরগুলোতে মাছের চাষ করার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি, এবং

(খ) থাকিলে কবে নাগাদ কার্যকরী করা হবে বলে আশা করা যায়?

**The Minister for Fisheries** :

(ক) কোচবিহার শহরে এই বিভাগের অধীনে ১৮টি পুকুরের মধ্যে ৭টিতে সরকারী উদ্যোগে মৎস্যচাষ করা হইতেছে। বাকী পুকুরগুলি মৎস্যজীবী বা মৎস্যজীবী সমবায় সমিতিকে লীজ দেওয়া হইয়াছে। ঐ পুকুরগুলিতেও ভবিষ্যতে সরকারী উদ্যোগে মাছ চাষ করিবার ইচ্ছা সরকারের আছে। তবে এই বিষয়ে এখনও কোন সুনির্দিষ্ট পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

## কোচবিহার জেলায় টেষ্ট রিলিফ স্কীম

**384.** (Admitted question No. 1360.)

**শ্রীবিমলকান্তি বসু** ঃ ত্রাণ ও সমাজকল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলার জন্য ১৯৬৯ সালে কতগুলি টেষ্ট রিলিফ স্কীম সরকার অনুমোদন করিয়াছিলেন,

(খ) তার মধ্যে কোন্ কোন্ মহকুমায় ক'টি ক'রে স্কীম ১৯৬৯ ডিসেম্বর পর্যন্ত কার্যকরী করা হইয়াছে;

(গ) উক্ত স্কীমগুলি রূপায়ণ করিতে সরকারের কি পরিমাণ গম ও কত টাকা খরচ হয়,

(ঘ) অনুমোদিত স্কীম কার্যকরী করিতে কত টাকা ও গমের প্রয়োজন ছিল,

(ঙ) "কেয়ার"-এর কাছে সমস্ত স্কীম বাবদ কি পরিমাণ সাহায্য চাওয়া হয়;

(চ) উক্ত সাহায্য ডিসেম্বর, ১৯৬৯ পর্যন্ত কতটা পাওয়া গিয়াছে;

(ছ) আপাততঃ উক্ত জেলায় "কেয়ার"-এর কোন স্টক্ জমা আছে কি; এবং

(জ) দুঃস্থ মানুষের চাহিদা মেটাতে এফ, সি, আই, থেকে কত গম ডেপুটি কমিশনার ড্র করেন এবং সেটা কত তারিখে?

**The Minister for Relief and Social Welfare :**

(ক) মোট ২৯৬টি রিলিফ স্কীম অনুমোদন করা হয়।

(খ)

| | |
|---|---|
| সদর | ৩৪টি |
| দিনহাটা | ৩টি |
| মাথাভাঙ্গা | ৪১টি |
| মেখলীগঞ্জ | ...... |
| তুফানগঞ্জ | ৬৮টি |
| | মোট—১৪৬টি |

(গ)

| | গম | টাকা |
|---|---|---|
| সরকারী খরচ— | ৬,৪৩৭·৪৯ কুইন্টাল | ২৭,২১৯·০০ |
| কেয়ার স্কীম— | ১,১৬৫·৩১ কুইন্টাল | ১,১৩,৮৪৩·৫৯ |

(ঘ) অনুমোদিত স্কীম কার্যকরী করিতে মোট প্রায় ৭,৪২,৪১২ টাকা এবং ৬,৯১০ কুইন্টাল গম প্রয়োজন ছিল।

(ঙ) কেয়ারের নিকট ৩,১৭৬·১০ কুইন্টাল গমের সাহায্য চাওয়া হয়।

(চ) মোট পাওয়া যায় ১,২৪৬ কুইন্টাল ৪ কিলোগ্রাম ৫০০ গ্রাম গম।

(ছ) মোট ৩৫৭ কুইন্টাল ২৯ কিলোগ্রাম ৪০ গ্রাম গম জমা আছে।

(জ) এফ, সি, আই, থেকে জি, আর, বাবদ ৫,৫০৩ কুইন্টাল গম এবং টি, আর, (রিলিফ ওয়ার্ক) বাবদ ২,৭৩০ কুইন্টাল ৩৮ কিলোগ্রাম ৫০০ গ্রাম গম এপ্রিল, ১৯৬৯ হইতে ৩১এ ডিসেম্বর, ১৯৬৯ মধ্যে ড্র করা হয়।

## তন্তুবায় সম্প্রদায়কে কাঁচামাল সরবরাহের জন্য অয়্যার হাউস

385. (Admitted question No. 1397.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে তন্তুবায় সম্প্রদায়কে কাঁচামাল, সূতা, রং প্রভৃতি সরকার হইতে সরবরাহ বিষয়ে অয়্যার হাউস প্রতিষ্ঠা করা হইয়াছে কিনা; এবং

(খ) হইয়া থাকিলে, কয়টি এবং কোথায়?

**The Minister for Cottage and Small Scale Industries :**

(ক) না। তবে পশ্চিমবঙ্গে তন্তুবায় সম্প্রদায়কে সাহায্য করার জন্য বিভিন্ন স্থানে অয়্যার হাউস স্থাপনের একটি পরিকল্পনা রচনা করা হইতেছে। সেই পরিকল্পনা অনুসারে তন্তুবায় সম্প্রদায় অয়্যার হাউসে নিজেদের তৈরী মাল জমা রাখিবেন। তাহার পরিবর্তে জমা মালের দামের একটি নির্দিষ্ট শতাংশ তাহাদিগকে নগদ অর্থে এবং সূতায় দেওয়া হইবে।

(খ) এখনও হয় নাই। তবে কোচবিহার, আরামবাগ, শান্তিপুর এবং ধনিয়াখালি এই চারটি স্থানে চারটি অয়্যার হাউস স্থাপনের পরিকল্পনা করা হইতেছে।

## সেলস ট্যাক্স আইনে রেজিস্ট্রীভুক্ত ডিলারের সংখ্যা

**386.** (Admitted question No. 1439,)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** অর্থবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে সেলস ট্যাক্স বিধিমতে রেজি ষ্টার্ড ডিলারের মোট সংখ্যা কত ;

(খ) কোন্ জেলায় এরূপ কত ডিলার আছেন ; এবং

(গ) ১৯৬৮-৬৯ ও ১৯৬৯-৭০ সালে কোন্ জেলায় কত টাকা বিক্রয়-কর বাবদ আদায় হইয়াছে ?

**The Minister for Finance :**

(ক) এই ব্যাপারে ৩০এ সেপ্টেম্বর, ১৯৬৯ পর্যন্ত সর্বশেষ হিসাব সংগ্রহ করা গিয়াছে। উক্ত তারিখ পর্যন্ত পশ্চিমবঙ্গে বিভিন্ন বিক্রয়কর আইনে রেজিষ্ট্রীভুক্ত ব্যবসায়ীর মোট সংখ্যা—৭৩,৫০৯।

(খ) উক্ত ব্যবসায়ীদের জেলা-ভিত্তিক সংখ্যা নিম্নরূপ :—

| | জিলা | সংখ্যা |
|---|---|---|
| (১) | কলিকাতা ... ... ... | ৪৭,৮৪৪ |
| (২) | হাওড়া ... ... ... | ৪,৩১৫ |
| (৩) | ২৪-পরগণা ... ... ... | ৪,৮৫১ |
| (৪) | হুগলী ... ... ... | ১,৬৮২ |
| (৫) | নদীয়া ... ... ... | ৮৬০ |
| (৬) | মুর্শিদাবাদ ... ... ... | ৮৭২ |
| (৭) | মেদিনীপুর ... ... ... | ১,৬৮৯ |
| (৮) | বাঁকুড়া ... ... ... | ৮১৯ |
| (৯) | পুরুলিয়া ... ... ... | ৮৫৭ |
| (১০) | উত্তরবঙ্গের জিলাসমূহ ( দার্জিলিং, জলপাইগুড়ি, মালদহ ও কোচবিহার )। | ৫,৪৯৫ |
| (১১) | বর্ধমান ও বীরভুম ... ... .... | ৪,২১৫ |
| | মোট | ৭৩,৫০৯ |

(গ) ১৯৬৮-৬৯ সালের পুরা বৎসরের ও ১৯৬৯-৭০ সালের প্রথম আট মাসের অর্থাৎ এপ্রিল হইতে নভেম্বর পর্যন্ত জেলাভিত্তিক বিক্রয়-কর আদায়ের পরিমাণ নিম্নে দেওয়া হইল। ১৯৬৯-৭০ সালের নভেম্বরের পরবর্তী মাসগুলির হিসাব বিভিন্ন ট্রেজারী ও সাব-ট্রেজারী হইতে এখনো সংগ্রহ করা যায় নি। নিম্নের হিসাব বাণিজ্যকর মহাধ্যক্ষ কর্তৃক সংগৃহীত এবং এখনো মহাগাণনিকের ( এ, জি, ) হিসাবের সঙ্গে পরীক্ষা করা হয় নি—

| | জিলা। | | ১৯৬৮-৬৯ | ১৯৬৯-৭০ (৩০-১১-৬৯ পর্য্যন্ত) |
|---|---|---|---|---|
| | | | ( হাজার টাকার হিসাবে ) | |
| (১) | কলিকাতা | ... ... | ৫১,৮২,১০ | ৩৬,৫৭,৫৫ |
| (২) | হাওড়া | ... ... | ১,২০,১৩ | ১,০৯,১৩ |
| (৩) | ২৪-পরগণা | ... ... | ২,০৫৫১ | ১,৪০৫৯ |
| (৪) | হুগলী | ... ... | ৪৬,৪৯ | ৩৩,১৮ |
| (৫) | নদীয়া | ... ... | ১৮,৮৩ | ১২,৮৫ |
| (৬) | মুর্শিদাবাদ | ... ... | ১৮,৬১ | ১২,২৭ |
| (৭) | মেদিনীপুর | ... ... | ৫০,৪৫ | ৩২,৭০ |
| (৮) | বাঁকুড়া | ... ... | ২৫,৩৯ | ১৩,৪০ |
| (৯) | পুরুলিয়া | ... ... | ২৮,০৪ | ১২,৬১ |
| (১০) | উত্তরবঙ্গের জিলাসমূহ ( দার্জিলিং, জলপাইগুড়ি, মালদহ ও কোচবিহার )। | | ১,৫৬৭৭ | ১,১১,৩৩ |
| (১১) | বর্ধমান ও বীরভূম | ... ... | ৩,৬৭,৭৮ | ২,৮৭,৩৯ |

## রাজ্যের কয়লাখনি ও খনিমজুর

387. (Admitted question No. 1470.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে কয়টি কয়লাখনি আছে ;

(খ) উহার প্রত্যেকটিতে কত শ্রমিক কাজ করে ;

(গ) কয়টি কয়লাখনি বর্তমানে চালু আছে , এবং

(ঘ) কয়টি কি কারণে কবে হইতে বন্ধ ?

**The Minister for Labour** :

(ক), (খ), (গ) ও (ঘ) কয়লাখনির শ্রম সংক্রান্ত ব্যাপার কেন্দ্রীয় সরকারের আওতাভুক্ত। এ সম্বন্ধে কোনও তথ্য রাজ্য শ্রম দপ্তরের জানা নাই।

## চা বাগানের সংখ্যা

388. (Admitted question No. 1473.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে এই রাজ্যে চা বাগানগুলির সংখ্যা কত ,

(খ) উক্ত বাগানগুলির মোট শ্রমিক সংখ্যা কত , এবং

(গ) ঐগুলির মধ্যে কয়টি, কি কারণে এবং কবে হইতে বন্ধ আছে ?

**The Minister for Labour** :

(ক) ৩১-১২-৬৮ তারিখের হিসাব অনুযায়ী ২৭১টি।

(খ) উপরোক্ত বাগানগুলির ২৫৯টি হইতে প্রাপ্ত তথ্য অনুযায়ী ১,৭৪,১৪৭।

(গ) ১৮-২-৭০ তারিখ পর্যন্ত ৩টি বাগান অস্থায়ীভাবে বন্ধ ছিল। এই সম্বন্ধে একটি বিবরণী নিম্নে প্রদত্ত হইল।

Statement referred to in reply to clause (Ga) of unstarred question No. 388.

## বিবরণী

| ক্রমিক সংখ্যা | চা বাগানের নাম ও ঠিকানা | বন্ধের দিন। | বন্ধের কারণ। |
|---|---|---|---|
| ১। | মেসার্স কুমাই টী এষ্টেটস্, পোঃ মেটেলী, জলপাইগুড়ি। | ১১-৯-৬৯ | শৃঙ্খলাহীনতা, ধীরে চলা নীতি এবং আর্থিক ক্ষতি। |
| ২। | মেসার্স মোহনলাল রামচন্দ্র টী এষ্টেট, পোঃ বানারহাট, জলপাইগুড়ি। | ১-১-৬৮ | উচ্চ উৎপাদন ব্যয় এবং গত সাত বৎসরব্যাপী ক্রমাগত ক্ষতি। |
| ৩। | মেসার্স লক্ষ্মীকান্ত টী এষ্টেট, জলপাইগুড়ি | ২০-১-৬৯ | আর্থিক দুরবস্থা। |

## রেজিষ্টারীভুক্ত দোকান ও দোকান কর্মচারীর সংখ্যা

**389.** (Admitted question No. 1494.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সপস্ এ্যাণ্ড এষ্টাব্লিস্‌মেন্ট এ্যাক্ট অনুযায়ী কত দোকান পশ্চিমবঙ্গে রেজিস্টারীভুক্ত আছে এবং এই সকল রেজিস্টারীকৃত দোকানের কর্মচারীর সংখ্যা কত ?

**The Minister for Labour ঃ**

রেজিস্টারীভুক্ত দোকানের সংখ্যা ১৮০,০৪১।

এই সকল দোকানের কর্মচারীর সংখ্যা ১৮৯,০০০।

## মধুপুর কলোনী

**390.** (Admitted question No. 841.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় মধুপুর কলোনীতে যাহারা সরকারী জমি পাইয়াছেন তাঁহাদের নাম ও ঠিকানা;

(খ) উক্ত প্রাপকদের মধ্যে কতজন ইতিমধ্যে জমি বিক্রয় করিয়া দিয়াছেন ; এবং

(গ) কতজন গরীব বাস্তুহারা ব্যক্তি বা পরিবার উক্ত কলোনীতে জমি পাইয়াছেন ?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(ক) মধুপুর কলোনীতে যাঁহারা সরকারী জমি পাইয়াছেন তাঁহাদের নাম ও ঠিকানার একটি তালিকা বিধানসভার টেবিলে রাখা হইল।

(খ) এই সংখ্যা সরকারের জানা নাই।

(গ) ১৫৬টি পরিবার।

## বেআইনীভাবে পাকিস্তানীদের পশ্চিমবঙ্গে প্রবেশ

**391.** (Admitted question No. 1032.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** স্বরাষ্ট্র (সি, আর,) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৭, ১৯৬৮ এবং ১৯৬৯ সালে কয়বার পাকিস্তানীরা বেআইনীভাবে পশ্চিমবঙ্গে প্রবেশ করিয়াছে (জেলাওয়ারী ও বৎসরওয়ারী);

(খ) উক্ত বেআইনী প্রবেশকারী কতজন পাকিস্তানীকে গ্রেপ্তার করা হইয়াছে;

(গ) উক্ত সময়ে কোন্ বৎসরে কোন্ জেলা হইতে পাকিস্তানীরা কতগুলি ভারতীয় গবাদি পশু ধরিয়া লইয়া গিয়াছে; এবং

(ঘ) ঐ অপহৃত পশুগুলির মধ্যে কয়টি ফেরৎ পাওয়া গিয়াছে (জেলাওয়ারী এবং বৎসরওয়ারী)?

**The Minister for Home (Political—CR) :**

(ক), (খ), (গ) ও (ঘ) প্রশ্নসমূহের উত্তর সম্বলিত একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## চটকলের সংখ্যা

**392.** (Admitted question No. 1461.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** শ্রম দপ্তরের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে বর্তমানে চটকলের সংখ্যা কত;

(খ) ঐগুলির মোট শ্রমিক সংখ্যা কত;

(গ) ঐগুলির মধ্যে বর্তমানে কয়টি, কি কারণে এবং কবে হইতে বন্ধ আছে?

**The Minister for Labour :**

(ক) ৩১এ ডিসেম্বর, ১৯৬৮ তারিখের হিসাব অনুযায়ী ৮০।

(খ) ২২১,৫৭৮।

(গ) ১৮ই ফেব্রুয়ারী, ১৯৭০ পর্যন্ত ১১টি বন্ধ চটকলগুলির একটি তালিকা টেবিলে উপস্থাপিত করা হইল।

## চালু কাপড়ের কল ও সূতাকলের সংখ্যা

**393.** (Admitted question No. 1471.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** শ্রম মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে চালু কাপড়ের কল ও সূতাকলগুলির নাম;

(খ) ঐগুলিতে মোট কত শ্রমিক কাজ করেন;

(গ) বর্তমানে যে যে কাপড় ও সূতাকলগুলি বন্ধ আছে তাহাদের নাম;

(ঘ) ঐগুলিতে মোট কত শ্রমিক কাজ করিত, ঐগুলি বন্ধ হইবার কারণ কি, ও কবে থেকে বন্ধ আছে; এবং

(ঙ) উক্ত বন্ধ কারখানাগুলি চালু করিবার জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**The Minister for Labour :**

(ক) এ সম্পর্কে একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(খ) ৩৭,১০২ জন।

(গ) ও (ঘ) এ সম্পর্কে একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(ঙ) শ্রম বিরোধ আইন অনুযায়ী মীমাংসা প্রচেষ্টা চলিতেছে।

## ইঞ্জিনীয়ারিং কারখানার সংখ্যা

**394.** (Admitted question No. 1472)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে মোট ইঞ্জিনীয়ারিং কারখানার সংখ্যা কত;

(খ) ঐগুলিতে মোট কত শ্রমিক কাজ করে; এবং

(গ) ঐগুলির মধ্যে কয়টি কি কারণে এবং কবে থেকে বন্ধ আছে?

**The Minister for Labour :**

(ক) ৩১এ ডিসেম্বর, ১৯৬৮ তারিখের হিসাব অনুযায়ী ২,৫০২।

(খ) ৩০৪,৫৯৭ জন।

(গ) ১৮ই ফেব্রুয়ারী, ১৯৭০ তারিখ পর্যন্ত ১৩২। এই সম্পর্কিত দুইটা বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## Adjournment Motion

**Mr. Speaker** . I have received two notices of Adjournment Motions on the following subjects, namely :

1. Clash between C.P.I (M and S. U. C. supporters at Kulpi—from Shri Gyan Singh Sohanpal.

The date of the occurrence has not been mentioned , clash between political parties here and there is matter continuing, moreover two issues have been sought to be raised in the motion. Consent is withheld.

2. Alleged killing of five share-croppers by the C.P.I. (M) supporters at Kulpi—from Shri Santosh Kumar Roy.

By the member's own admission the incident is one of numerous happenings of the kind and the matter is thus a continuing one. The safe guarding of share croppers' claims can be discussed on the Land and Land Revenue budget coming up to-day. Consent is withheld. The Hon'ble Members may kindly read the texts of their motions.

**Shri Gyan Singh Sohanpal** : This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, clash between C.P.I. (M) and S.U.C. at Kulpi in which five persons were killed as also failure of the Government to prevent violence and lawlessness in the State

**Shri Santosh Kumar Roy** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই adjournment motion বলার আগে যে কথাটা আপনি বলেছেন সেটা আমি একটু সংশোধন করে দিতে চাই। এখানে সি, পি, এম, হচ্ছে জোতদার, আর এস, ইউ, সি হচ্ছে শেয়ার ক্রপার। স্যার, আপনি adjournment motion বাতিল করলেন বটে—কিন্তু এইরকম ঘটনা দৈনন্দিন ঘটছে। যাহোক, আপনি adjournment motion withheld করেছেন—আমি এটা এখন পাঠ করছি।

This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, opposing the legitimate claims of the share-croppers belonging to a rival political party—the Marxist Communist Party supporters attacked them with guns and lathis, killed five share-croppers and injured 17 such persons by indiscriminate firing—and threw four dead bodies on stacks of hay set ablaze with 15 dwelling houses—and looted at least 10 houses at the village B:r in P S. Kulpi, District 24-Parganas on 2-3-70. Strangely the police did not stop the Marxist Communist supporters proceeding by lorries, brandishing their guns towards the place of occurrence. The village was deserted out of fear and threates, the incident being one of the numerous happenings proving the lawlessness prevailing in the State of West Bengal.

**শ্রীজগদীশচন্দ্র সিংহঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার—সেদিন এ্যাডজর্ণমেণ্ট মোসন আপনি রুল আউট করেছিলেন কনসেণ্ট উইথ হোল্ড করেছেন—আমি সে সম্পর্কে কয়েকটি নজীর আপনার সামনে তুলে ধরছি। আমরা সে সময়ে বলেছিলাম এবং আপনিও আমাদের আশ্বাস দিয়েছিলেন যে এই সমস্ত নজীর দেখে ভবিষ্যতে আপনি বিবেচনা করবেন এ্যাডজর্ণমেণ্ট মোসন-এর এ্যাডমিসিবিলিটী সম্পর্কে। আমি আবার আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি—আপনি মেজ পার্লামেণ্টারী প্রাকটিস···

**শ্রীনিখিল দাসঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার—স্পীকারের রুলিংয়ের উপর পয়েন্ট অব অর্ডার হয় না। He has mentioned your ruling.

**মিঃ স্পীকারঃ** ঠিক আছে আমি শুনি, তারপর বলে দিচ্ছি।

[2-30—2-40 p. m.]

**কুমার জগদীশ চন্দ্র সিংহঃ** ১৯৬৪ সালে ১২ই ফেব্রুয়ারী তারিখে, এই হাউসের সামনে বাজেট সেসনের সময় এ্যাডজোর্ণমেণ্ট মোশনে একথা প্রকাশ ··· (নয়েজ)··· সেই মোশনে আপনিও অংশ গ্রহণ করেছিলেন।

**মিঃ স্পীকারঃ** ইতিহাস শুনবার সময় নাই, রুলিং দিয়ে দিয়েছি, নজিরগুলি আমাকে দিন।

**কুমার জগদীশচন্দ্র সিংহঃ** বার বার দিয়েছি, আপনি একই কথা বলেন পড়ে টড়ে দেখব। আপনি যখন স্পীকার···

**মিঃ স্পীকারঃ** আমি ইণ্ডাইরেক্টলী স্পীকারের রুলিং-কে চ্যালেঞ্জ করতে দেবনা যতক্ষণ এখানে আছি। You cannot challenge the ruling of the Speaker.

এ কি কথা ?

**কুমার জগদীশচন্দ্র সিংহঃ** ২১শে জুন তারিখে বাজেট পেশ করার সময় আপনি রুলিং দিয়েছিলেন···

**মিঃ স্পীকার ঃ** বাজেট সেশনই হোক, যাই হোক, তর্কে আমি যাবনা, রাইটলী এ্যাডজোর্ণমেন্ট মোশন রিফিউজ করেছি। I still hold to it. I am guided by the precedents of other Houses including the House of Commons. I am not hearing anything. Now, please take your seat.

**Calling Attention to matters of urgent public importance.**

**Mr Speaker**: The Minister-in-charge of the Home (Police) Department will please make a statement on the subject of serious clashes between two groups of political parties in colliery area under Jamuria police station, Asansol, on the 25th February 1970, leading to the death of some miners, called attention by Shri Kripasindhu Saha, Shri Gyan Singh Sohanpal, Shri Nepal Chandra Roy, Shri Narayan Niskar, Shri Probodh Purkait, Shri Renupada Halder, Shri Abdul Hassan and Shri Sunil Basu Ray on 26th February 1970.

**Shri Jyoti Basu** : Mr. Speaker, in response to the notices received from a number of Members of this House calling my attention to a matter of urgent public importance, namely, recent disturbance at the Benali Colliery within Jamuria police station in the district of Burdwan, I beg to make the following statement: There are two rival trade unions at the Benali Colliery. This rivalry led to a clash between the supporters of the two unions on 21-2-70. The police intervened and opened fire. Three persons were killed as a result of the clash between the supporters of the two unions and one person was killed as a result of police firing. All these persons are stated to be supporters of the C.P.I. (M) union. The situation has since then been peaceful. The police vigilance however continues

**Mr. Speaker** : The Minister-in-charge of the Department of Relief and Social Welfare (Relief) will please make a statement on the subject of cyclone over Sagar, Namkhana, Patharpratima, Kulpi and Kakdwip areas, called attention by Shri Gyan Singh Sohonpal on 27-2-70.

**Shri Abdur Rezzaque Khan** : Mr Speaker, Sir, with reference to Calling Attention Notice by Hon'ble Member Shri Gyan Singh Sohanpal, I rise to say that a cyclone passed over Sagar, Namkhana, Patharpratima, Kulpi and Kakdwip areas of the district of 24-Parganas from 28th July to 6th August, 1969, affecting 96½sq. miles. 81 villages were affected with a total population of 12 250 ; 256 houses were destroyed and 511 houses were partly damaged. One human life was lost. Paddy crop of 58,796 acres of the value of Rs 6 lakhs was damaged. Rupees 500 in cash, 15 quintals of rice and 193 pieces of clothings were distributed as gratuitous relief among the distressed people. Rupees 16,5 5 was also sanctioned as house building grants in deserving cases.

**Mr. Speaker** : I have received 8 notices of Calling Attention on the following subjects, namely :—

1. Alleged mob attack on policemen in Jorasanko area—from Shri Saral Deb.
2. Forcible occupation of a house of a Bangla Congress worker at Gazinandapur near Pandua by a group of CPI (M) supporters—from Dr. Zainal Abedin and Shri Santosh Kumar Roy.
3. Ransacking of the office room of the Principal, Presidency College, by a group of angry students—from Dr. Zainal Abedin and Shri Santosh Kumar Roy.

4. Collision of tramways cars—from Dr. Zainal Abedin and Shri Santosh Kumar Roy.

5. Collision of tramways cars—from Shri Gyan Singh Sohanpal.

6. Forcible occupation of a house of a Bangla Congress worker at Gazinandapur near Pandua by a group of CPI (M) supporters—from Shri Saral Deb.

7. Ransacking of the office room of the Principal, Presidency College, by a group of angry students—from Shri Saral Deb.

8. Reported clash between CPI(M) and SUC supporters at Kulpi—from Shri Saral Deb.

I have selected the notice on the subject of ransacking of the office room of the Principal, Presidency College, by a group of angry students—from Dr. Zainal Abedin and Shri Santosh Kumar Roy.

The Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date.

**Shri Jyoti Basu** : Next Monday.

**Mr. Speaker :** I have received one notice of motion from Dr. Nalinaksha Sanyal calling my attention to half-an-hour discussion for the disturbances in Presidency College. I have already accepted that calling attention notice on the same subject. The Education Budget is coming on the 5th. Others are also going to mention about it, and I would request Dr. Sanyal to mention it when the mention cases would comp up. Under the circumstances I cannot allow that motion as we won't have any time to discuss it. Now come mention cases.

## Mention cases

**শ্রীঅরুণ সেন ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনি কাগজে নিশ্চয়ই দেখেছেন আমাদের পশ্চিমবাংলায় বিশেষ করে ডালহাউসী স্কোয়ারেব মার্কেন্টাইল ফার্মে আগামী পরশুদিন তারা ধর্মঘট করছে এবং তার কারণ হোল বিড়লা, ম্যাকলিয়ড প্রভৃতি এবং ইণ্ডিয়ান চেম্বারের বিভিন্ন সদর দপ্তর তারা বন্ধ করে এখান থেকে স্থানান্তরিত করবার চেষ্টা করছে। বিড়লা ২ হাজার কর্মচারী ছাটাই করতে যাচ্ছে এবং তার বিরুদ্ধে আন্দোলন হচ্ছে। এ সম্পর্কে আমি আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। ইতিমধ্যে আমরা কালকে শুনেছি আমাদের উপ-মুখ্যমন্ত্রী এ সম্পর্কে বিড়লাদের সঙ্গে আলোচনা করেছেন এবং আজকে শুনছি তিনি কর্মচারীদের সঙ্গে আলোচনা করেছেন। কাগজে এরকম নানা কথা আমরা শুনছি। আমি আপনার মারফত হাউসে জানতে চাই এই ব্যাপারে আমাদের যুক্তফ্রণ্ট কি ব্যবস্থা অবলম্বন করছেন, কারণ আজকে জনসাধারণ এই বিড়লা গোষ্ঠীর চক্রান্তের বিরুদ্ধে একযোগে লড়াই করবে।

[2-40—2-50 p.m.]

**ডঃ নলিনাক্ষ্য সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার বেশী সময় নেবো না কারণ এই বিষয়ে ইতিপূর্বে কলিং এ্যাটেনশন নোটিশ ছাড়াও যেটা অনেক বন্ধু বলেছেন এবং আগামী ১৪ তারিখে তার জবাব পাবার আশা করছি, শুধু যেটুকু আমি কাগজে পড়েছি, সেটা শুধু আপনাকে

পড়ে শোনাচ্ছি। It is reported in the papers this morning that about 25 students of the Presidency College, described as Naxalites, entered the College Principal's room and damaged some furniture on Monday in protest against a resolution by the College Teachers' Council condemning the manhandling of a Professor of Chemistry of that College by a section of that college students on February, 23rd. Later the students entered the Chemistry Laboratory and asked the Professor who had been manhandled, to apologise for the objection he had raised to students writting political slogans on the walls inside the classes and to condemn the Teachers' Council resolution. The Professor was also threatened further physical danger in case he failed to concede to the demands. The college authorities have had to close the college for some days after this, as continuance of studies in such an atmosphere is impossible.

The serious situation created in the Presidency College, Calcutta, through the violence and rampage caused by a group of young men, reportedly students of the college, who forcibly entered the Principal's room, damaged some furniture and hang up portraits of Mao-Tse-Tung there on Monday, the 2nd March, and also threatened violent action against a Professor of the college is a matter of grave concern.

**শ্রীবলাইলাল দাস মহাপাত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি। মেদিনীপুর জেলার অন্তর্গত দেউলি বিশ্বনাথপুর বুনীয়াদি শিক্ষক শিক্ষণ মহাবিদ্যালয়ে প্রায় ১॥ শত ছাত্র ছাত্রী অধ্যয়ন করেন এবং অধ্যাপক এবং অন্যান্য কর্মচারী এবং তাদের পরিবারবর্গের আর ৫০ জন আবাসিক সেই বিদ্যালয়ে বাস করেন। এই দুইশ' আবাসিকদের পানীয় জল এবং স্নানের জন্য ৭টি নলকূপের ব্যবস্থা ছিল। অনেক দিন হলো তার ৫টি নষ্ট হয়ে গেছে। বার বার আবেদন নিবেদন সত্বেও এই নলকূপগুলি মেরামত না করার ফলে আবাসিকগণকে বিশেষতঃ মহিলাগণকে বিশেষ অসুবিধা ভোগ করতে হচ্ছে। অবিলম্বে এই নলকূপগুলির মেরামতের ব্যবস্থা করা প্রয়োজন। দ্বিতীয়তঃ এই মহাবিদ্যালয়টি বেলদা ষ্টেশন হতে প্রায় এক মাইল দূরে লোকালয় হতে বিচ্ছিন্ন এলাকায় অবস্থিত। পূর্বে এই এলাকা বন জঙ্গলে পূর্ণ ছিল, এখানে যেমন বিষধর সাপের উপদ্রব তেমনি আবার সমাজবিরোধীদেরও উপদ্রব। এই আবাসিক মহাবিদ্যালয়টি অনেকদিন পূর্বে প্রতিষ্ঠিত হলেও এখানে ইলেকট্রিক আলোর কোন ব্যবস্থা নেই। অথচ নিকটেই ইলেকট্রিক লাইন রয়েছে এবং এই বাবদ অর্থও বরাদ্দ রয়েছে শোনা যায়। অবিলম্বে আবাসিকগণের নিরাপত্তার জন্য ইলেকট্রিক আলোর ব্যবস্থা হওয়া একান্ত আবশ্যক। তা ছাড়া দীর্ঘ দিন হলো সেখানে গানের মাষ্টার নেই, ডাক্তার নেই, আমি এই বিষয়ে মাননীয় শিক্ষা-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সকল অভাবঅভিযোগগুলির প্রতিকার হয়। এই অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসরোজ রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সমগ্র মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের সরকারের দপ্তরের দিক থেকে এমন দু একটি ঘটনা ঘটেছে, যেটা সাধারণ মানুষের কাছে নানা রকমভাবে প্রশ্ন আকারে দেখা দিয়েছে। কিছুদিন আগে ডাই-রেক্টরেট অব পাবলিক ইনস্ট্রাকশন থেকে কয়েকজন লোক নেবার কথা হয়, Assistant Film Operator attached to the Film Library, Education Directorate. সেইভাবে প্রাক-টিক্যাল ডেমনস্ট্রেশন দেবার জন্য যারা দরখাস্ত করে তাদের ডাকা হয়। যাদের ডাকা হয়েছিল— সেটা ডাকা হয়েছিল ডিরেক্টর অব পাবলিক ইনস্ট্রাকশন থেকে, কিন্তু অত্যন্ত গুরুতর ঘটনা এই বিষয়ে ঘটে যায়। এই রকম চিঠি অনেকে পান, মেদিনীপুর টাউনের একটা ছেলে অমিত কুমার রায়, তাকেও চিঠি দেওয়া হয়, তাতে লেখা আছে যে ১৯শে ফেব্রুয়ারী ১২ টার সময় তাকে

প্রাকটিক্যাল ডেমনষ্ট্রেশন দেবার জন্য উপস্থিত হতে হবে। যে চিঠি পাঠানো হয়, সেই চিঠিটা দপ্তর থেকে লেখা হয়—৯ই ফেব্রুয়ারী, সই হয় ১৭ই ফেব্রুয়ারী সেটা দপ্তর থেকে পোষ্ট করা হলো এবং ১৮ই ফেব্রুয়ারী সেটা মেদিনীপুরের পোষ্ট অফিসে গেল, এবং ১৯শে ফেব্রুয়ারী, এবং সেটা ডেলিভারী হলো বেলা দুটোর সময় ২০ তারিখে। ছেলেটা ২০ তারিখে দেখা করতে এলেন, তখন তাকে জানিয়ে দেওয়া হলো যে জলপাইগুড়ি চিঠি পেতে পারে, তুমি যদি না পাও তো আমরা কি করবো, তাকে তাড়িয়ে দেওয়া হয়। আমার এখানে সিরিয়াস প্রশ্ন হচ্ছে কংগ্রেসের আমলে এইরকম হতো, আমি এই হাউসের অনেকদিনের লোক, যেটা নিয়ে আমরা ভীষণভাবে প্রতিবাদ করেছিলাম, এই ইউনাইটেড ফ্রন্ট গভর্ণমেণ্টের আমলে এই রকম হবে কেন যে কোন ডিপার্টমেণ্ট্যাল অফিসার যদি এইরকম করে থাকে তাহলে সাধারণ মানুষ ভাববে যে তাদের নিজেদের লোক আছে সেইজন্য সময়মত চিঠি তারা দিচ্ছে না। অন্য লোককে চিঠি দেওয়া হচ্ছে না। যদি সেই পার্টিকুলার ডিপার্টমেণ্টের সঙ্গে সম্পর্ক না থাকতো তাহলে আমি ঘটনাটা তুলতাম না। এই হাউসেই ১৯৫৩ সালে এরূপ প্রশ্ন তুলেছিলাম। সেজন্য মন্ত্রীসভার কাছে আমি দাবী করছি এরজন্য যদি কোন অফিসার দায়ী থাকেন তাহলে এনকোয়ারী করে তাকে পানিশ করার দরকার আছে। কারণ জলপাইগুড়িতে চিঠি যেতে পারে, মেদিনীপুরে কেন গেল না।

**শ্রীসরল দেব:** মিঃ স্পীকার স্যার, বারাসতের কাছে বোধোদয় হাইস্কুলের হেড মাষ্টার মহাশয়কে কিছুদিন আগে মেরে তাড়ান হয়েছে। আজকে ম্যানেজিং কমিটির সিদ্ধান্ত না নিয়ে সম্পাদক বা একটি বিশেষ রাজনৈতিক দল মার্কসিষ্ট কম্যুনিষ্ট পার্টি বাঁকুড়া সোনামুখী কলেজ থেকে তাকে নিয়ে এসে ওখানে এ্যাডমিনিষ্ট্রেটার করে দিয়েছেন, অথচ সোনামুখী কলেজে তাঁর চাকরী বহাল আছে। ঐ বিশেষ দল চন্দ্রচূড়ার হেডমাষ্টার মহাশয়কে তাড়িয়েছিলেন। তিনি হাইকোর্টের অর্ডার নিয়ে স্কুলে গিয়েছিলেন তাঁকে কাজ করতে দেওয়া হচ্ছে না। সেখানে এ্যাডমিনিষ্ট্রেটার নিয়োগ করা হয়েছে, এ্যাডমিনিষ্ট্রেটার মার্কসিট কমিউনিষ্ট পার্টির লোক। সেইজন্য হেডমাষ্টার মহাশয় স্কুলে গেলে তাঁর গায়ে কালি জল দেওয়া হচ্ছে। এইভাবে শিক্ষা জগতে একটা বিশৃঙ্খলা সৃষ্টি হচ্ছে। এই সম্পর্কে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীনেপালচন্দ্র রায়:** মিঃ স্পীকার স্যার, আজকে আনন্দবাজার এবং বসুমতী দুটো কাগজেই একটা খুব ভয়াবহ খবর বেরিয়েছে। কলকাতার পুলিশ বলছে তাদেরও ছেনতাই করেছে, তারা বলছে আমাদেরও ছেনতাই করতে দেওয়া হোক। পুলিশ মরাল কত নীচে নেমে গেছে দেখুন। তারা কতকগুলি গুণ্ডা ধরেছে। একজন কুখ্যাত গুণ্ডা লালবাজারে ধরা পড়েছে। কিন্তু জনৈক মন্ত্রী তাকে ছাড়াবার জন্য টেলিফোনে বলছেন যে, এ আমার দলের লোক একে ছেড়ে দেওয়া হোক। এখানে পুলিশ মন্ত্রী উপস্থিত আছেন তিনি এ সম্বন্ধে অনুসন্ধান করুন। করে হাউসকে জানান। কোন মন্ত্রীর এই অধিকার আছে কিনা যে আমার দলের লোক তাকে ছেড়ে দেওয়া হোক, এ সম্বন্ধে আমরা জানতে চাই। বসুমতীতে বেরিয়েছে যে একজন যাদুকরের দুজন স্ত্রীকে গুণ্ডারা ধরে নিয়ে গেছে, তাদের রেপ করেছে, পরের দিন থানায় গিয়ে হাজির হয়েছে। একজন তার তাঁবুর মধ্যে ঢুকে এই রকম করেছে। এই যদি অবস্থা হয় যেটা মুখ্যমন্ত্রী আগে বলেছেন। এখন নারী লুঠ হচ্ছে, সত্যিই প্রতিদিন কাগজে দেখছি নারী লুঠ হচ্ছে। আমি বলবো স্বরাষ্ট্রমন্ত্রী এদিকে নজর দিন।

**শ্রীরবীন্দ্রনাথ মণ্ডল:** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সমগ্র মন্ত্রী মণ্ডলীর এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গতকাল কুলপী থানায় বেড়গ্রামে মুকুর আলি মল্লা দিগর—পূর্ব পরিকল্পিত উপায়ে বর্গাদারদের উপর গুলি চালিয়েছে। ২৫ জন বর্গা চাষী যখন এর বাড়ী রসিদ নিতে গিয়েছিল তখন তারা নির্মমভাবে গুলিবিদ্ধ হয়েছে,

যার ফলে ৫জন মারা গেছে এবং ১৭ জন সিরিয়াসলি উনডেড হয়েছে। আমি এই কথা বলতে চাই যে এইরকম ঘটনা পূর্বে কংগ্রেস সরকারের আমলেও হয়নি যে জিনিষগুলো এখন চলছে। এই সাহস বা ক্ষমতা কোথায় পেল তারা ? যুক্তফ্রণ্টের আমলে পুলিশ মন্ত্রী শক্ত হাতে পুলিশকে কনট্রোল করবেন। কিন্তু এইরকম ঘটনা যদি চলতে থাকে, এস. ইউ. সি., সি. পি., এম-এর মধ্যে সংঘর্ষ হবে আর এ ধরনের ঘটনা চলতে থাকবে, আমি জানতে চাই কতদিন এইভাবে চলতে থাকবে ? যুক্তফ্রণ্ট সরকার কি জনসাধারণের না জোতদারের এটা বোঝার দরকার আছে। এই জিনিষটা সমষ্টিগত যুক্তফ্রণ্ট সরকারের ক্ষেত্রে লজ্জাকর জিনিস বলে আমি মনে করি।

**শ্রীহেমন্তকুমার বসু:** মাননীয় স্পীকার মহাশয়, আমি যখন প্রথম এ প্রশ্ন তুলেছিলাম তখন আপনি বলেছিলেন এটা Very Improtant. কাঁচড়াপাড়ায় ৯২৫টি সিট আছে তার মধ্যে ১০০টা সিট খালি, বাকি ৮২৫টা সিট ভর্তি। সেখানে যক্ষ্মা রোগীরা দলে দলে ২০ তারিখ থেকে অনশন করছে। এ বিষয়ে আমি প্রশ্ন করেছিলাম, তারপর আর একজন করেছিলেন, তারপর আমি তৃতীয়বার প্রশ্ন করলাম কিন্তু এ বিষয়ে কোন ব্যবস্থা হলনা। তাদের দাবী হচ্ছে সুপারিনটেনডেণ্টকে সরান, গতবার যে স্ট্রাইক হয়েছিল সে স্ট্রাইকে ঠিক হয়েছিল যে প্রত্যেক রোগী রিলিজের সময় ২৫০ টাকা পাবে। তাছাড়া যে সমস্ত যক্ষ্মারোগী রিলিজড হবে তাদের ২৫ পারসেণ্টকে চাকরী দেওয়া হবে। তাদের এই যে অভিযোগ এবিষয় সত্বর একটা ব্যবস্থা অবলম্বন করা হোক।

**শ্রীশান্তিমোহন রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে প্রাক্তন কংগ্রেস সরকার গত ২৪।১১।৬৬ তারিখ অমৃত বাজার পত্রিকায় প্রেসনোট মারফত একটা বিজ্ঞপ্তি দিয়েছিলেন, তাতে তারা বলেছিলেন যে, খরা অথবা অন্য কোন প্রাকৃতিক দুর্যোগ হেতু যে সব জায়গায় ফসল নষ্ট হয়েছে সে সব অঞ্চলে জমির খাজনা ১৩৭৩ সালের জন্য মাফ করা হবে। এই প্রেস নোট থাকা সত্বেও আমাদের কাছে খবর এসেছে পুড়শুড়া থানায় বহু অঞ্চলে মকুব খাজনা আদায়ের জন্য জুলুম চলছে এবং বর্তমান সরকার ৯ বিঘা পর্য্যন্ত জমির মালিকের খাজনা ছাড় ঘোষণা করা সত্বেও খাজনা রীতিমত আদায় করা হচ্ছে। আপনার মারফত রাজস্ব মন্ত্রীর দৃষ্টি এ বিষয়ে আকর্ষণ করছি।

**শ্রীসুবোধগোপাল গুছাইত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ব্যাপারটা হচ্ছে সরকারী অফিসে দরকারী সরকারী ফর্ম পাওয়া যাচ্ছে না। আমার কাছে বিশেষভাবে খবর এসেছে কাঁথি Sub-Division Office থেকে লোন লেজার, বেল বণ্ড, লাইসেন্স, ফরোয়ার্ড ডাইরী ফর্ম পাওয়া যাচ্ছে না, এমন কি সরকারী কর্মচারীদের Pay Bills ফর্মও পাওয়া যাচ্ছে না। এই ফর্মগুলি ১।২ বছর ধরে দেওয়া হচ্ছে না, যদিও দেওয়া হয় খুব অল্প পরিমাণে সরবরাহ করা হয়েছে। এবিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীবিনয়কৃষ্ণ কোঙার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২ দিন আগে সংবাদপত্রে মেমারীতে একটা গ্রাম অবরোধে কোন পুরুষ সেই গ্রামে ঢুকতে বা বেরতে পাচ্ছে না বলে যে সংবাদ বেরিয়েছে মুখ্যমন্ত্রী এরূপ সংবাদ দিয়েছেন বলে কথিত হয়েছে, আমি আপনার কাছে বিষয়টা রাখছি। এরকম কোন ঘটনা ঘটেনি। একটি গরীবের রেকর্ড করা ভিটে একদল লোক আত্মসাৎ করে। সে যখন নাবালক ছিল, কিছু দিন আগে সে যখন সেখানে ছিল না পিসিমার বাড়ী গিয়েছিল সে সুযোগে তার বাড়ী দখল করেছিল। ৫ মাস ধরে গ্রামের কৃষক সেটা দাবী করছে, ন্যায় পঞ্চায়েতের কাছে নালিশ করা হয়েছিল, ন্যায় পঞ্চায়েত সে সম্পর্কে মীমাংসা করে দিয়েছিল কিন্তু সেটা সে মানে নি সেজন্য ২০০।২৫০ লোক সেখানে বিক্ষোভ করেছিল—গ্রাম অবরোধ করেছে হাজার হাজার লোক

এটা সত্য নয়। এভাবে খবর দিলে আমার মনে হয় যুক্তফ্রন্টের মর্যাদা ক্ষুণ্ণ হয় এবং মুখ্যমন্ত্রীকে হেয় করার জন্য তার সম্পর্কে বিরূপ ধারণা সৃষ্টি করার জন্য কিছু বদমাইস প্রকৃতির লোক তাকে বিভ্রান্ত করেছে। এ সংবাদ আমি তাঁকে জানিয়ে দিচ্ছি।

**শ্রীঅজিতকুমার বিশ্বাস ঃ** মিঃ স্পীকার স্যার, একটু আগে কুলপী থানার ঘটনা সম্পর্কে মাননীয় সদস্য শ্রীরবীন মণ্ডল যে মেনসন করলেন আমরা দেখলাম সেই সম্পর্কে মাননীয় মন্ত্রী শ্রীহরেকৃষ্ণ কোঙার মহাশয় আঙ্গুল নির্দেশ করে কি যেন বলতে চাইছেন। আমার কথা হচ্ছে, এটা গুরুত্বপূর্ণ বিষয়, কয়েকজন কৃষকের প্রাণহানি হয়েছে। এই সম্পর্কে স্বরাষ্ট্রমন্ত্রীর যা বক্তব্য আছে সেটা হাউসের সদস্যদের কাছে উপস্থিত করে আমাদের যে উদ্বিগ্নতা রয়েছে সেটা অবসানের জন্য দাবী জানাচ্ছি।

**শ্রীঅনিলকুমার মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় রাখছি। আপনি জানেন আগে বাঁকুড়া জেলা সম্মিলনী হাসপাতালে ডিপ-এক্সরে মেসিন ছিল না। সেটা এখানে আলোচনা করবার পর যুক্তফ্রন্টের আমলে একটা ডিপ-এক্সরে মেসিন সেখানে যায়। কিন্তু দুঃখের বিষয় সেখানে কোন থেরাপিষ্ট যায় নি আজ ৬ মাস পরেও। সেখানে কিছুদিন আগে একজন থেরাপিষ্টকে এ্যাপয়েন্ট করা হয়, কিন্তু পরে তার এ্যাপয়েন্টমেন্ট ক্যানসেল করে দেওয়া হয়। আজ ৬ মাস ডিপ-এক্সরে মেসিন গিয়েছে, কিন্তু কোন থেরাপিস্ট নেই। বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর প্রভৃতি অঞ্চলের লোক ওই সম্মিলনী মেডিকেল কলেজে যায়। তাদের কোন পয়সা নেই, তারা গরীব মানুষ। তারা এক্সরে করবার জন্য গিয়ে না করতে পেরে ফিরে আসছে। এখানে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয় নেই। আমি আপনাকে অনুরোধ করছি যে, আপনি যেন এই সম্পর্কে একটু ব্যবস্থা করেন।

(At this stage the House was adjourned for 20 minutes)
(After adjournment)

[3-20—3-30 p.m.]

**Shri A. H. Besterwitch :** On a point of privilege, Sir, I would like to recall your memory regarding my point of privilege that I raised before the recess. At the time of taking up Held Over Questions, I stood up on a point of privilege. At the back of me my colleague Shri Satyapada Bhattacharya stood up on a point of order. After that Dr. Nalinaksha Sanyal stood up on a point of privilege. Whereas you asked me to sit down, you allowed Dr. Sanyal to raise his point of privilege. After that you never asked me to raise my point of privilege. Now Sir, I think that the privilege of this side is being curtailed a lot and lot of privileges are being given to the Opposition to say whatever they like and we are getting no chance to stand up and speak. Regarding the Rule Committee, I think every party on both sides of the House is represented in the Rule Committee. Yesterday you had given your ruling that from today Held Over Questions will be taken up after the question hour.

Whereas the Whip of the Opposition Party said that he knew nothing about it. Now Sir, whatever they say if you have got to follow them it is a very difficult problem for us who are sitting on this side of the House. Even your

**শ্রীনিখিল দাস ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি হাউসে ছিলাম না, আমি শুনলাম যে মাননীয় সাত্তার সাহেব আমাদের দলের মাননীয় সদস্য শীশ মহম্মদ সম্পর্কে বলেছেন, আমি এ সম্পর্কে কিছু বলতে চাই—

**শ্রীআবদুস সাত্তার ঃ** মন্ত্রীমহাশয়কে একটা দরখাস্ত দেওয়া হয়েছে, তার কপি আমার কাছে আছে, সেই দরখাস্তের কথাই আমি উল্লেখ করেছি। মন্ত্রীমহাশয় বোধ হয় সেটা পেয়েছেন।

**শ্রীনিখিল দাস ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, ওঁর একটু গায়ের জ্বালা আছে আমাদের সম্পর্কে। আমি খালি বলতে চাই যে উনি মুর্শিদাবাদ জেলা থেকে এসেছেন, মুর্শিদাবাদ জেলায় আর. এস. পি.-র বিরুদ্ধে তাদের একটা গায়ের জ্বালা আছে। সেই জন্যই তিনি এই ধরনের কথা এখানে বলেছেন।

[4-20 - 4-30 p m.]

**শ্রীবিনয়কৃষ্ণ কোঙার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমিরাজস্ব দপ্তরের ব্যয়বরাদ্দ সম্পর্কে যে দাবী তা সমর্থন করতে গিয়ে কয়েকটা কথা আমি আপনার মারফত হাউসের কাছে রাখতে চাই। আমি এদিকটা খুব বেশী করে বলছিনা, গত ২০ বৎসরে যা হয়নি কত লক্ষ একর জমি যা জোতদারের হাত থেকে কৃষকের হাতে গিয়েছে, আমি সেটাকে খুব বড় করে বলতে চাই না কারণ এটা সংখ্যার হিসাব। কংগ্রেস আমলে ৪ লক্ষ একর খাস জমি সেই খাস জমির ক্ষতিপূরণ অনেক ক্ষেত্রে নেওয়া সত্বেও সেই জমি জমিদারদের হাতে রয়ে গিয়েছিল, কৃষক সে জমিকে দখল করছে, পরবর্তী কালে নূতন নূতন উৎস যে আবিষ্কার করছে সে জমিকে দখল করছে। আমি যেটা বলতে চাই শুধু যুক্তফ্রণ্ট সরকার কৃষকদের জমি দিয়েছে, এ জমিকে উদ্ধার করেছে এটা ঠিক নয় এবং ভূমি রাজস্ব মন্ত্রীও একথা বলেন নি। এসময়কার বৈশিষ্ট হচ্ছে এই যে, বাংলাদেশের পায়ের তলায়, কৃষকরা নীচের তলার কৃষকরা যারা দীর্ঘদিন সামন্ততান্ত্রিক মানসিকতার বন্ধনে, দাসত্বের বন্ধনে আবদ্ধ ছিল তারা মুক্তি পেয়ে সরকারকে সাহায্য করছে এবং সরকারী যন্ত্রকে কাজে লাগিয়ে যুক্তফ্রণ্ট সরকারকে হাতিয়ার হিসাবে ব্যবহার করে তারা বিভিন্নভাবে লুকান জমিকে বের করে নিয়ে আসছে অর্থাৎ কৃষকদের যে সৃজনী ক্ষমতা তার খানিকটা মুক্তি পেয়েছে ১ বছরের ভেতর। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সমাজ ব্যবস্থার ভেতরে প্রকৃত ভূমি সংস্কার করা সম্ভব নয় এটা আমরা জানি। গত ২০।২২ বৎসরের ভেতর কংগ্রেস আমলে কৃষকের সংখ্যা বদলে গেছে, আজকে এমন একটা সংখ্যা আমাদের সামনে হাজির করা হয় যে সাত্তার সাহেবের জমি থাকলেও তাঁকে কৃষক বলা হবে, দলিল থাকলেই সে কৃষক। জমিতে কৃষকের নিজস্ব মেহনত আছে কি না আছে সেটা দীর্ঘদিন কৃষকের সংজ্ঞা ছিল, দীর্ঘদিন শোষণ এবং নিপীড়নের মধ্য দিয়ে কৃষকের ইতিহাসকে কালিমা লিপ্ত করার চেষ্টা করা হয়েছে, তার সংজ্ঞাকে বদলে দেবার চেষ্টা করা হয়েছে। আজকে কৃষকের সেই বহু পুরান সংজ্ঞা ফেরত পাবার জন্য সে সংগ্রাম করছে এবং প্রকৃত ভূমি সংস্কারের দাবীকে আজকে সে জনপ্রিয় করে তুলেছে। শুধু কৃষকের স্বার্থের প্রশ্ন নয়, সমগ্র জাতির স্বার্থের প্রশ্ন আজ দেখা দিয়েছে। লক্ষ লক্ষ বেকার মানুষের সৃজনী ক্ষমতাকে যদি মুক্তি দিতে হয় তাহলে এক দিকে যেমন কৃষকের হাতে জমি দেওয়া প্রয়োজন, অন্যদিকে তেমনি একচেটিয়া পুঁজির নিগড় হতে আমাদের দেশের অর্থনীতিকে টেনে বের করে নিয়ে এসে নানা শিল্প কারখানা গড়ে তোলার দরকার আছে। কিন্তু আমরা জানি বর্তমান সাংবিধানিক সমাজ ব্যবস্থার পরিবর্তন না করে ঐ লক্ষ্যের দিকে আমাদের পৌছান সম্ভব নয়। আমরা জানি গ্রামের দিকে বহু অকৃষক আছে যারা হয়ত বড়লোক নয়, কিন্তু তারা অকৃষক এবং সামন্ততান্ত্রিক শোষণের

সঙ্গে তারা জড়িত আছে, তাদের কাছ থেকে যদি সে জমি নিতে হয় তাহলে যতক্ষণ পর্যন্ত শিল্প বিস্তার করে অন্যান্য জীবিকায় তাদের মুক্তির ব্যবস্থা করতে না পারা যাচ্ছে ততক্ষণ পর্যন্ত তাদের সেই জমি নিয়ে কৃষকের হাতে দিতে পারি না, অন্যদিকে সিলিং করেও এই সমস্যার সমাধান হবেনা যেটা মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন যে শুধু High Court-এর এক্তিয়ার বন্ধ করলেই হবে না, বর্ত্তমান সংবিধানে এটা আছে যে একজন লোক বিপুল সম্পত্তির অধিকারী হলেও সিলিং মত তিনি জমি রাখতে পারেন। কিন্তু আমরা জানি যদি একটা লোকের অন্য বিপুল আয় থাকে তাহলে তার ৫ বিঘা জমিও থাকা উচিত নয়, এটা আমরা করতে পারি না বর্ত্তমান সংবিধানের ভেতর দিয়ে। আজকের সবচেয়ে বড় কথা হচ্ছে গ্রামের দিকে কৃষকের মধ্যে এই নূতন জাগরণ আমরা চেয়েছিলাম কিন্তু আমরা দেখেছি বাংলাদেশের শ্রমিক শ্রেণী অনেক সংগ্রাম করছে, কিন্তু গ্রামগুলি ঘুমিয়ে থেকেছে। ১৯৬৬ সালে বসিরহাটের নুরুল ইসলাম হত্যার পর, কলকাতা জলে উঠেছিল, চন্দননগর, রাণাঘাট, কৃষ্ণনগর জলে উঠেছে, আসানসোল জলেছে কিন্তু গ্রামে কোন স্পন্দন জাগেনি।

গ্রামের লোক বাংলাদেশের রাজনীতিতে তার ভূমিকা স্পষ্ট করে রাখতে পারেনি। গত এক বছরে কতগুলি বিলি হয়েছে সেটা বড় কথা নয়, ঐ জমিকে অবলম্বন করে সামন্ততান্ত্রিক বন্ধন থেকে ছিনিয়ে নিয়ে, দাসত্বের মানবিকতার বন্ধন থেকে বের করে নিয়ে এসে বাংলাদেশের রাজনীতিতে তার বলিষ্ঠ ভূমিকা রয়েছে। শ্রমিকশ্রেণী, অন্যান্য গণতান্ত্রিক মানুষের সংগ্রামের পাশে দাঁড়িয়ে যেটুকু মোর্চা গঠন করার চেষ্টা করা হয়েছে ভূমিরাজস্ব বিভাগের, যুক্তফ্রন্ট সরকারের যদি কৃতিত্ব থাকে তাহলে কৃতিত্ব এখানে, জমির সংখ্যা দিয়ে সে জিনিষটা বোঝা যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মারপিট হচ্ছে আরজকতার কথা এখানে তুলেছেন—গত ১ বছরে কৃষক আন্দোলনের সাথে যুক্ত থেকে আমি দেখেছি জমি হারানোর করুণ সব কাহিনী। যুক্তফ্রন্ট সরকার কায়েম হবার পর বহু পুরাণ দলিল পর্চা নিয়ে আমাদের কাছে এসেছে, যদি সাহিত্যিক প্রতিভা কারো থাকে, যদি কৃষকের কাছে যান তাহলে দেখবেন গত ৩০।৪০ বৎসর ধরে বাংলাদেশে কি অরাজক অবস্থা চলেছে, সমগ্র কৃষকসমাজ কেমন করে সে জমি থেকে উৎখাত হয়েছে। কোন আইনের সাহায্য না নিয়ে বিধবা ভাতৃবধূকে তার সম্পত্তি থেকে বঞ্চিত করবার জন্য তার নামে দুর্নাম দেওয়া হয়েছে, তাকে বাড়ী থেকে তাড়ান হয়েছে। তার সম্পত্তি দখল করা হয়েছে। এমনও হয়েছে কোন খাজনা নেই এমন নিষ্কর জমিকে বাকি খাজনার দায়ে নিলামে না তুলে মামলা করা হয়েছে। এক তরফা ডিগ্রী করা হয়েছে, বিনা প্রতিবাদে সে জমি দখল করা হয়েছে। আমি জানি কৃষকের মধ্যে আশার সৃষ্টি হয়েছে যে, সেই জমি ফেরত পাবে। আমরা জানি ৩০ বছর আগে যে জমি ফেরত দিতে চায়নি। আমরা সামনের দিকে যেতে চাই এবং নূতন করে সম্পত্তির পুনর্বন্টনের দাবীকে অগ্রাধিকার দিতে চাই। এখানে অরাজকতা এবং মারপিটের কথা উঠেছে—বাংলাদেশে কি মারপিট হতো না? বিরোধীপক্ষে অনেক মোক্তার উকিল আছেন, তারা বহু ক্রিমিনাল কেস করেছেন, গ্রামের দিকে হাজার হাজার ক্রিমিনাল Case যা করতেন, খুন হতো, সেগুলি শ্রেণী সংগ্রাম ছিল না, সেগুলি ছিল শ্রেণী উৎপীড়ন। আজকে হয়ত খুন খারাপি হয়েছে কিন্তু ফৌজদারী আদালতে খোঁজ নিলে দেখা যবে বহু মামলার সংখ্যা কমে গেছে। ভুলত্রুটি হয়েছে সেটা ঠিক। কিন্তু একটা বিশালকায় ইঞ্জিন যেটা এত দিন ধরে অকেজো হয়ে পড়েছিল সেই ইঞ্জিন ষ্টার্ট করেছে, তার চাকার নাট বল্ট, কোথাও ঢিলে আছে, কোথাও ব্রেক ঠিক নেই, কোথাও টায়ার পাম্পচার হয়ে যাবার ভয় আছে, সুতরাং এগুলি দেখা দিচ্ছে, নিশ্চয়ই যুক্তফ্রন্ট সরকারকে এগুলি সংশোধন করতে হবে, কিন্তু এবিষয়ে বিরোধী পক্ষের অবদান কম নয় কারণ আমরা জানি এত শরিকী সংঘর্ষের কথা বেরচ্ছে, জোতদারের সঙ্গে সংঘর্ষ—এগুলি হলো কি করে তারা গেল কোথায়; তারা কি পাখী হয়ে আকাশের পক্ষী হয়ে উড়ে গেল? যে কোন সংঘর্ষকে, কৃষকের সাথে জোতদারের সংঘর্ষকে আজকে শরিকী

সংঘর্ষ বলে চালিয়ে দেওয়া হচ্ছে। আমরা নিজেদের অজ্ঞাতভাবে বা নানাভুল ধারনার বশবর্ত্তী হয়ে যুক্তফ্রন্ট সরকার তার শিকার হয়ে পড়ছেন। বাংলাদেশের যেমন উপরতলার কিছু লোকের বিরুদ্ধে আন্দোলন কেন্দ্রীভূত হচ্ছে তাতে স্বরাষ্ট্র দপ্তর থেকে পুলিশকে সেখানে পাঠান যাচ্ছেনা তেমনি জমিদাররা সেখানে নূতন কৌশল গ্রহণ করেছে। গত ২।৩ মাসের ভেতরে এটা লক্ষ করে দেখবেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি এই সমস্ত জোতদারদের বিরুদ্ধে যখনই আক্রমণের আঘাত আসছে তখনই তারা সে আক্রমণকে বিকেন্দ্রীভূত করতে চাচ্ছেন। তাই আমরা জানি শুধু আমাদের পার্টি নয় সমস্ত পার্টি কৃষকদের এই সংগ্রামের পাশে থেকেছেন বেনামী জমি উদ্ধারের কাছে কোথাও কিছু বেশী, কোথাও কিছু কম ভুল হয়েছে। কিন্তু আমরা দেখেছি জোতদাররা চেষ্টা করছে এ সমস্ত লড়াইগুলি যাতে বড় জোতদারের বিরুদ্ধে না হয় তারজন্য—নানা কৌশল নিয়েছেন বিভিন্ন জায়গায়, জনগণের বিভিন্ন যে শ্রেণী মাঝারি গরীব তারসঙ্গে গরীব কৃষক ভাগচাষী তাদের বিরোধকে জিইয়ে রাখার চেষ্টা করছেন অর্থাৎ যদি কৃষকের ভিতর অনৈক্যের সৃষ্টি করা যায় তাহলে বাঁচার রাস্তা পরিষ্কার হয়ে যাবে এ কৌশল নিচ্ছেন। কিন্তু দুঃখের কথা সকলে সতর্ক না হওয়ার ফলে যুক্তফ্রন্টের শরিকরা তার শিকার হয়ে পড়ছি। ত' থেকে বেরিয়ে এসে সংগ্রামকে কেন্দ্রীভূত করতে হবে। আমরা দেখেছি গরীব কৃষক জেগেছে, নিজের দাবী নিয়ে তারা লড়াই করছে বা তারা অন্যান্য কৃষকের দাবী নিয়ে লড়াই করছে। আমরা দেখেছি গ্রামের দিকে মাঝারি কৃষকের নিজস্ব ভিত্তি ছিল না। একদিকে যারা উপর তলার জোতদার জমিদারদের লেঠেল হিসাবে কাজ করতো কারণ তাদের নিজস্ব কোন চেতনা ছিলনা—আমরা দেখেছি কেমন করে মাঝারি কৃষককে, অল্পবিত্ত কৃষককে উপরতলার লোকেরা আক্রমণ করেছে, তাদের নামে মিথ্যা মামলা করেছে, দরকার হলে জমি বে-দখল করার জন্য গরীবদের উত্তেজিত করে তাদের পোষা কুকুরের মত ব্যবহার করার চেষ্টা করেছে।

[4-30—4-40 p.m.]

আজকে সেই তলাকার মানুষগুলো আত্মসম্মান নিয়ে জেগে উঠার ফলে মধ্যবিত্ত জীবন অনেকখানি আশ্বস্ত হয়েছে। আমরা দেখেছি আগে গাঁয়ে যে জুলুমগুলো করতে পারতো আজকে তাদের পাশে গরীব দাঁড়াবার ফলে জোতদারের আক্রমণের ক্ষমতা যখন পর্যুদস্ত হয়ে গিয়েছে তখন আমরা দেখেছি গাঁয়ে একটা নূতন ধরণের শ্রেণী ঐক্য গড়ে উঠেছে। নিশ্চয় তার ভিতর নানা বিপদ আছে, নানা ফাটল আছে। কিন্তু সেগুলো তারা বোঝবার চেষ্টা করছে তার ভেতর যে ভুলত্রুটি আছে তারা তা নিজেরা বসে আলোচনা করছে এটা আমরা দেখেছি। বর্দ্ধমান জেলায় এমন ঘটনা দেখেছি একদিকে জমি খাস হলে কোর্ট ইনজাংশান দেওয়া হয়েছে, সরকার এগুতে পারেনি, কৃষক এগিয়ে এসেছে জোতদারের চক্রান্ত পরাস্ত করে সেই জমি নিয়েছে, হয়ত আইন ভঙ্গ করেছে। আবার দেখেছি, ১৫ বিঘা জমির মালিক আইন সম্পর্কে অজ্ঞ থাকার জন্য তার জমিটা খাস হয়ে গিয়েছে, কিন্তু সে যখন কৃষকের কাছে এসে বলেছে, আমি তো বড় জোতদার নই, আমি জানতাম না, আমার জমিটা ভুল করে খাস হয়ে গিয়েছে, তখন কৃষকরা বলছে, জোতদারের জমি ধরার জন্য একবার আইন ভেঙ্গেছি, আবার আইন ভাঙ্গব দরকার হলে আপনার জমি ছেড়ে দেবার জন্য। জে. এল. আর. ও এলে বন্দোবস্ত নেব না জমির মাঝারি কৃষককে ছেড়ে দিয়েছে। এইভাবে একটা নূতন চেতনার জন্ম দিচ্ছে। ভুলত্রুটি আছে, কিন্তু তার ফাঁকে ফাঁকে নূতন সোনালী দিগন্ত দেখা যাচ্ছে যেটা ভবিষ্যতে আমাদের মুক্তি সংগ্রামে সাহায্য করবে, করবে আমাদের বাংলাদেশকে, গোটা ভারতবর্ষকে। আমরা এও দেখেছি, গ্রামের দিকের অনেক জায়গায় সেচের পুকুরের রেকর্ড ছিল, সে সমস্ত রেকর্ড স্বীকার করা হয়েছে, কৃষকরা জোট বেঁধে মামলা করেছে, মাঝারি কৃষক, যে কৃষক ক্ষেতমজুর নয়, সেই

মামলা বধমান জর্জ কোর্ট থেকে হাইকোর্ট পর্য্যন্ত দিনের পর দিন ধরে চলেছে, কৃষক হতা পড়েছে। আজ যখন কৃষক, ক্ষেতমজুর, মাঝারি কৃষক পাশাপাশি দাঁড়িয়েছে, ভাগচাষীও তা এসেছে, তখন গ্রাম্য রাস্তা সৃষ্টি করে তাকে বয়কট করে তাকে কোন ব্যাপারে সাহায্য না করে বাধ্য করেছে মামলা তুলে নিতে, সেই পুকুরের সেচের রেকর্ড বাধ্য করেছে। আমরা আরও ে গ্রাম থেকে বেরোনোর রাস্তা ছিল না, গ্রামবাসী এতদিন ধরে চেষ্টা করছে রাস্তা বার করা বি. ডি. ও. অফিসে গিয়েছে, বিভিন্ন জায়গায় ধর্ণা দিয়েছে, চাঁদা তুলেছে, কিন্তু ওই জমি ৫০ মধ্যে ৪৫ জন স্বেচ্ছায় ছাড়তে রাজী হয়েছে, কিন্তু পাঁচজন লোক বদমায়েসী করবার জন্য দিনে দিন গ্রাম্য রাস্তা গড়ে উঠতে পারেনি। টাকা দিয়েও লাভ হয়নি, ফলে সেই রাস্তা কোনদিন হয়নি। আমরা জানি যারা মাঝারি কৃষক, গরীব কৃষক তাদের রাস্তার দরকারটা কম, তা সীমাবদ্ধ, বেচতে হয় কম। আজ যখন তারা মাঝারি কৃষকের পাশে দাঁড়িয়েছে ওই পাঁচজন বড় বড় যারা আগে রাস্তার জায়গা ছাড়তে রাজী হয়নি, এমনকি টাকা দিয়েও রাস্তার জায়গা ছ রাজী হয়নি তখন তাদের গ্রামের লোকেরা বকয়ট করেছে, তারপাশে দাঁড়ায় নি, বাধ্য হয়েছে জায়গা ছেড়ে রাস্তার দাবী মেনে নিতে। আরও দেখেছি এইভাবে বহু জায়গায় সেচের খাল হয়েছে, নূতন স্কুল গড়ে উঠেছে, এইভাবে সমবেতভাবে গ্রামের বেশিরভাগ অংশ ঐক্যবদ্ধ করে আ ভূমিরাজস্ব বিভাগের সাফল্য যুক্তফ্রণ্টের সাফল্য হিসাবে পরিমাপ করা যাবে না শুধু ক বিঘা বিলি হয়েছে তার হিসাবের মধ্যে। নিশ্চয় তারও মূল্য আছে। আমরা আজকে বাংলাদেশে সংকট সমাধানের জন্য এই যে যুক্তফ্রন্ট সরকারের ভূমিনীতি এটা অনেকখানি কার্য্যকরী ক আমরা এটা জানি সব শুদ্ধ বিভিন্ন প্রক্রিয়ার মাধ্যমে ১৫ লক্ষ থেকে ২০ লক্ষ বিঘা জমি যে কৃ হাতে এসেছে, তার যে ফসল এতদিন সেগুলো জমিদার, জোতদারদের গোলায় যেত এবং সেটা য ফলে বাংলাদেশে ফাটকাবাজী বাড়ার সম্ভাবনা হতো। আজকে সেই ফসল কৃষকদের হাতে যা জন্ম গ্রামের ছোট ছোট দোকানদারদের বিক্রি বেড়েছে, ভোগ্যপণ্যের বিক্রি বেড়েছে, ছোট কামা ছোট মুদিখানার দোকানের তার জিনিষপত্রের বিক্রি বাড়ছে। অর্থাৎ কৃষকের ঘরে সামান্য দেখা দিলে সেই সম্পদ নানা মানুষের জীবনে প্রতিফলিত হচ্ছে। আমরা দেখছি এই সমস্ত ধা জোতদারের গোলায় যেত তা গ্রামের মানুষের কাছে বিক্রির জন্য, গরীবের কাছে বিক্রির জোতদারের ব্যবস্থার ফলে দরের যে তারতম্য হত, যে ফাটকাবাজী হতো তা আজকে কমবার সু বেড়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার শেষ করার আগে আমি আপনার মারফৎ এই সভার এই কথা রাখতে চাই আজকে আতঙ্কিত হয়ে বিরোধীপক্ষ শ্রেণী সংগ্রামের নাম করছে, শরিকী সং কথা বলছে এবং এই কথা বলে কৃষক আন্দোলনকে যে বিকৃতভাবে চিত্রিত করার চেষ্টা ক তাতে তাদের চরিত্রের ঘৃণ্য রূপটি প্রকাশিত করেছে। আমরা এইটাও জানি নিজেদের কুৎ দলাদলি ও নিজেদের কুৎসিত আত্মীয় স্বজন-এর সম্পত্তি গ্রাস করবার জন্য যে পুঁজিবাদী ব্য মানুষকে উষ্কানি দেয় সেই চিন্তাধারার দাস হিসাবে তাঁরা এই সমস্ত সংগ্রামকে দেখছেন। অ জানি কৃষকদের যদি কিছু ভুল থাকে সেটা জমিদার, জোতদারদের চিন্তাধারার মধ্যে বিক হওয়ার জন্য এই ভুল এসেছে। আমাদের কর্তব্য জনগণের সহযোগিতা নিয়ে কৃষকদের ভি তার মানসিকতায় জোতদার জমিদারদের যে কদর্য্যতাগুলি আছে সেগুলি যত্নসহকারে দূর বাংলাদেশের ঐক্য গড়ে তুলবো এবং অন্যান্য শরিক দলগুলি নিজেদের তাগিদেই সেই ঐক্য তুলবেন।

যেজন্য একথা বলতে চাই, আজ শরীকি সংঘর্ষের কথা বলে বিরোধীপক্ষ যে বাজার করার চেষ্টা করছেন এবং শরীকদের মধ্যে বিভেদ সৃষ্টি করার চেষ্টা করছেন এবং জনসাধার

ruling has been challenged and so I think the privilege of the House and even the privilege of the Chair has been curtailed to a great extent. I think some strictness should be observed in this matter. It is not for me to say but it is for the Chair to decide what action should be taken so that everyone may not speak whatever he likes.

**Mr. Speaker :** I am thankful to you Mr. Besterwitch. I think this cannot be answered now, because we are in the midst of passing of a grant. However, I thought that by extending the question hour by 15 minutes in accordance with the decision of the Rules Committee I was doing some good to honourable Members because they are all anxious to get as many questions answered as possible. Now, the complaint was that only the other day we disposed of 5 questions and so today I tried to dispose of 16 questions—5 minutes allotted for each question. Now, it is very difficult for me to appreciate what would please the honourable Members. I have now come to the conclusion that it is not possible to satisfy all of you at a time. This much I can say that no privilege has been curtailed and I think it will never be curtailed. I shall always try to protect the rights of the honourable Members as best as I can within my limited power.

Now Grant No. 2—Hon'ble Minister may kindly move.

**Voting on Demands for Grant.**

Voting on Demand for Grant No. 2

Major Heads : 9—Land Revenue, 76—Other Miscellaneous Compensations and Assignments and 92-Payment of Compensation to land-holders, etc, on the abolition of Zamindary System.

**Shri Harekrishna Konar** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 11,43,66,000 be granted being the sum necessary for expenditure under Grant No. 2, Major Heads : "9—Land Revenue, 76—Other Miscellaneous Compensation and Assignment, and 92—Payment of Compensation to land holders etc. on the abolition of Zamindary system."

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান আর্থিক বছরে ভূমিরাজস্ব খাতে ৬,৩৩,২৭,০০০ টাকা আয় হবে অনুমান করা যাচ্ছে। ইহা গত বছরের সংশোধিত বাজেটের তুলনায় ৯১,৩৩,০০০ টাকা কম। ৩ একর পর্য্যন্ত জমির রাজস্ব ছাড় দেওয়ার জন্যই এই পরিমাণ আয় হ্রাস পাবে বলে অনুমান করা হয়েছে। ব্যয়ের ক্ষেত্রে রাজস্ব বিভাগের অন্তর্গত ৩টি খাতে মোট খরচের বরাদ্দ ১১,৪৩,৬৬,০০০ টাকা ধরা হয়েছে। এরমধ্যে Land Revenue খাতে ৭,৬৫,১১,০০০ টাকা ধরা হয়েছে—যা গত বছরের সংশোধিত বাজেটের তুলনায় ৫৩,৮৯,০০০ টাকা বেশী। বেতনের হার পরিবর্তন ইত্যাদির জন্য এই বৃদ্ধি ধরা হইয়াছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমিরাজস্ব খাতে ১৯৭০-৭১ সালের জন্য ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের প্রস্তাব পাশ করতে গিয়ে আমি যে কথাটি প্রথমে বলতে চাই তা হল এই যে, ব্যয় বরাদ্দের অঙ্কের হিসাব দেখে এই বিভাগের কাজের মূল্যায়ণ করা যাবে না। আগের বছরের তুলনায় আগামী

বছরের ব্যয় বরাদ্দের হিসাবের তেমন কোন পরিবর্তন দেখা যাবে না, কারণ এই হিসাবের মধ্যে আছে বিভাগের কাজকর্ম পরিচালনার খরচ এবং প্রাক্তন মধ্যস্বত্বভোগীদের ক্ষতিপূরণ দেবার বরাদ্দ। এই বিভাগের মূল কাজ হওয়া উচিত কৃষকের স্বার্থে ভূমি সংস্কার কার্য্যকরী করা, বিভিন্ন রকমের প্রজাদের এবং সেই সঙ্গে অগণিত বর্গাদারদের একান্ত প্রয়োজনীয় স্বার্থ সংরক্ষণ করা। এই কাজের মাপ-কাঠিতেই ভূমিরাজস্ব বিভাগের কাজকে বিচার করা উচিত।

গত বছর বাজেটের ব্যয় বরাদ্দ পেশ করার সময় আমি আমার বক্তৃতায় দেখিয়েছিলাম কিভাবে ভূমি গ্রহণ আইনের ত্রুটিবিচ্যুতি, শাসনযন্ত্রের দুর্বলতা এবং আগের কংগ্রেস সরকারের জমিদার জোতদার ঘেঁসা নীতির ফলে ভূমি সংস্কারের ঘোষিত উদ্দেশ্য ব্যর্থ হয়েছে। আইন ফাঁকি দিয়ে মনগড়া দলিল তৈরী করে বড় বড় জোতের মালিক জোতদাররা লক্ষ লক্ষ বিঘা জমি নিজেদের অন্যায় দখলে রেখেছিল, যে জমি উদ্বৃত্ত হিসাবে—আইনত: সরকারে ন্যস্ত হয়েছিল তার একাংশ জোত-দারেরা কোর্টকাছারি ও আইনের প্রক্রিয়ার অপব্যবহার করে নিজেদের দখলে রেখেছিল এবং বাকি অংশ সোজাসুজি শাসনযন্ত্রের সহায়তায় নিজেরাই ভোগ করে যাচ্ছিল। ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার হবার আগে পর্য্যন্ত কার্য্যত: বিশেষ কোন উদ্বৃত্ত জমি কৃষকের কাছে বিলি করা হয়নি। প্রতি বছর অসংখ্য বর্গাদারকে জমি হতে উচ্ছেদ করা হয়েছে, তাদের চাষ করা জমি হাত বদল করা হয়েছে এবং এইভাবে বর্গাদারদের অসহায় অবস্থার মধ্যে রাখা হয়েছে। বিভিন্ন দেশের ইতিহাস এটাই দেখিয়ে দিচ্ছে যে জোতদারদের চক্রান্ত ব্যর্থ করে আংশিক ভূমিসংস্কার করতে হলেও অতি দ্রুত ভূমিসংস্কার আইনকে কার্য্যকরী করা দরকার। কিন্তু ভারতবর্ষে তথা পশ্চিমবঙ্গে তা না করে বছরের পর বছর জমিদারদের চক্রান্ত করার সুযোগ দেওয়া হয়েছে। এরই ফলে পশ্চিমবঙ্গে ভূমি সংক্রান্ত আইনগুলিকে সময়মত কার্য্যকরী করলে যেটুকু তার ফলও পাওয়া যেতো তা পাওয়া যায়নি। ইতিহাস আরও শিক্ষা দেয় যে শুধুমাত্র সরকারী আমলাদের উপরে নির্ভর করে এবং গ্রামাঞ্চলে কায়েমীস্বার্থ সম্পন্ন ব্যক্তিদের সঙ্গে পরামর্শ করে কখনও ভূমিসংস্কার করা যায় না। যেসব লক্ষ লক্ষ ভূমিহীন ও গরিব কৃষক ভূমি সংস্কার দ্বারা উপকৃত হবে তাদের প্রত্যক্ষ সাহায্য এবং সক্রিয় হস্তক্ষেপ ছাড়া ভূমি সংস্কার কার্য্যকরী করা যায় না এবং জোতদার জমিদারদের চক্রান্তকেও প্রতিহত করা যায় না। এই জন্য গত বাজেট বক্তৃতায় যুক্তফ্রন্টের ঘোষিত নীতি অনুযায়ী আমি ঘোষণা করেছিলাম যে আইনকানুনগুলির ব্যাপক সংশোধন সাপেক্ষে আইনের ভাল দিকগুলিকে দ্রুত কার্য্যকরী করার জন্য অভিযান চালাতে হবে, খাস জমি দখল নেওয়ার জন্য, বেনামী জমি উদ্ধারের জন্য এবং তা ভূমিহীন ও গরীব কৃষকদের মধ্যে বিলি করার জন্য বিশেষ প্রচেষ্টা চালাতে হবে। আমি বলেছিলাম যে এই উদ্দেশ্যে বিভাগীয় শাসনযন্ত্রকে—এই বিভাগের কর্মিবৃন্দকে কাজে লাগাবার সাধ্যমত চেষ্টা করা হবে এবং সর্বোপরি মেহনতী কৃষকদের সংগঠিত শক্তির সাহায্য নেওয়া হবে। আমি আজ গর্বের সঙ্গে এই কথা ঘোষণা করতে পারি যে এই উদ্দেশ্যগুলিকে বহুলাংশে কার্য্যকরী করার পথে অগ্রসর হতে পেরেছি। সেইজন্য আমরা দেখি গ্রামাঞ্চলে লক্ষ লক্ষ গরীব কৃষক ও ক্ষেতমজুর গোলামী মনোভাব ছেড়ে নূতন চেতনা, আত্মবিশ্বাস ও মর্যাদাবোধ নিয়ে জেগে উঠেছে, দুঃস্থ বিষাদময় গ্রাম্যজীবনে নূতন ইতিহাস সৃষ্টি করার শক্তি হিসাবে এরা এগিয়ে আসছে। অন্যদিকে আমরা দেখি মুষ্টিমেয় জোতদার কায়েমীস্বার্থের দল এবং তাদের অনুচরেরা যারা জমির বৃহৎ মালিকানা নিয়ে এতদিন নিশ্চিন্ত ছিল, তাদের মধ্যে আতঙ্ক ক্রোধ ও বিক্ষোভ দেখা দিয়েছে। মুষ্টিমেয় কায়েমীস্বার্থ ও অন্যদিকে অগণিত কৃষক জনসাধারণের এই পরস্পর বিরোধী প্রতিক্রিয়াই ভূমিরাজস্ব বিভাগের সাফল্যের প্রমাণ দিচ্ছে। আমি অভিনন্দন জানাবো সেই সমস্ত সংগঠিত কৃষক নরনারী এবং গণতান্ত্রিক মানুষকে যারা এই কাজে ভূমিরাজস্ব বিভাগকে সাহায্য করেছেন। আমি সেই সমস্ত সরকারী কর্মীদেরও ধন্যবাদ জানাবো যারা শাসনযন্ত্রের মৌলিক অন্তর্নিহিত দুর্বলতা সত্বেও এই কাজে সহযোগিতা করেছেন।

বর্গাদারদের উচ্ছেদ বন্ধ করা প্রধানত: নির্ভর করে বর্গাদার ও অন্যান্য গরীবদের নিজেদের সংগঠিত শক্তির উপর। জনগণের অর্জিত অধিকার যদি জনগণ নিজেরা রক্ষা করতে না পারে তাহলে শুধু আইন করে অফিসারদের দ্বারা সে অধিকারকে কার্যকর করা যায় না। তথাপি আইনের গুরুত্বপূর্ণ ভুমিকা আছে। এই কথা বিবেচনা করে যুক্তফ্রন্ট সরকার ভূমি সংস্কার আইনের সর্বাঙ্গীন সংশোধন সাপেক্ষে এক বছরের জন্য সমস্ত উচ্ছেদ বন্ধ করে অর্ডিনান্স জারী করেছিল এবং পরে তাকে এই বিধানসভার মারফতে আইনে পরিণত করেছে। এই আইন ও কৃষকদের সংগঠিত প্রচেষ্টা উভয়ে মিলে সারা বাংলাদেশে গত বছরে বর্গাদার উচ্ছেদ কার্যত: সম্পূর্ণ বন্ধ করতে সমর্থ হয়েছিল। এই প্রথম যখন বর্গাদার উচ্ছেদ সত্যিই বন্ধ হয়েছে এবং তারজন্য আমরা নিশ্চয়ই গর্ববোধ করতে পারি।

খাস জমির দখল নিয়ে, বেনামী জমি উদ্ধার করব সেইসব জমি বিলি করা ছিল সবচেয়ে গুরুত্বপূর্ণ কর্তব্য। গত এক বছরে এই কাজকে লক্ষ্যণীয়ভাবে ত্বরান্বিত করা হয়েছে। ১৯৬৭ সালে জানুয়ারী মাস পর্যন্ত খাতায় কলমে প্রায় ৪ লক্ষ একর উদ্বৃত্ত কৃষি জমি সরকার দখল নিয়েছিল। কিন্তু এগুলি কার্যত: জোতদারদের দখলে রেখে দেওয়া হয়েছিল। ১৯৬৭ সালে এইসব কার্যত: দখল নিয়ে বিলি করা এবং আরো বেশী উদ্বৃত্ত জমি দখলে আনবার প্রচেষ্টা চালানো হয়েছিল। কিন্তু যুক্তফ্রন্ট গভর্ণমেণ্ট ভেঙ্গে দেবার পর ১৯৬৮ সালে এই কাজ এগুতে পারেনি। ১৯৬৯ সালে নূতন যুক্তফ্রন্ট গভর্ণমেণ্ট হওয়ার পর এই কাজকে আবার গুরুত্ব দিয়ে হাতে নেওয়া হয়েছে। ১৯৬৯ সালের নভেম্বর পর্য্যন্ত সরকারীভাবে প্রায় ৫ লক্ষ ১০ হাজার একর কৃষি জমির দখল নেওয়া হয়েছে। এই সমস্ত জমি যাদের জমি নাই অথবা ৬ বিঘার কম জমি আছে তাদের মধ্যে বিলি করা হয়েছে এবং এই বিলির কাজে সংগঠিত কৃষকদের সক্রিয় সাহায্য নেওয়া হয়েছে।

সমস্ত জমি খাতায় কলমে রেকর্ড করে বিলি করা হয়েছে কিনা বলা শক্ত। এমনও হয়ে থাকতে পারে যে গরীব কৃষকেরা খাস জমি নিজেদের মধ্যে বণ্টন করে নিয়েছে, কিন্তু খাতায় কলমে রেকর্ড করার কাজটা এখনও একটু পিছিয়ে আছে। তবে একথা নি:সন্দেহে বলা যায় যে সরকারের দখল নেওয়া সমস্ত খাস জমি দরিদ্র কৃষকদের মধ্যে বিলি হয়েছে। বেনামী জমি উদ্ধারের কাজেও বিশেষ জোর দেওয়া হয়েছে। ১৯৬৭ সালে এই কাজ শুরু হয়েছিল, কিন্তু ১৯৬৮ সালে আর বেশী এগুতে পারা যায়নি।

[3-30—3-40 p.m.]

গত বছর এই কাজে আরো জোর দেওয়া হয়েছে। নূতন যুক্তফ্রন্ট সরকারের প্রতিষ্ঠার সময় পর্য্যন্ত মোট প্রায় ১ লক্ষ ৫৩ হাজার একর বেনামী জমি সরকারীভাবে ধরা পড়েছিল বর্ত্তমানে সেই পরিমাণ ৩ লক্ষ ১২ হাজার একরে দাঁড়িয়েছে। দেরীতে আরম্ভ করা সত্বেও সরকারীভাবে এত বেনামী জমি উদ্ধার হওয়াতে এটা বোঝা যায় যে আরও কত লক্ষ লক্ষ একর বেনামী জমি এখনও জোতদারদের দখলে আছে। জোতদারেরা এমনভাবে সময় পেয়ে দলিল দস্তাবেজ বানিয়েছে, এমনভাবে তারা আইনের ফাঁকের অপব্যবহার করছে যে শুধুমাত্র সরকারী প্রচেষ্টায় সব বেনামী জমি উদ্ধার করা খুবই কষ্টকর। আমি ইতিপূর্বে বিধানসভার মাননীয় সদস্যদের নির্দিষ্ট তথ্য দিয়ে জানিয়েছিলাম কিভাবে জোতদারেরা সংবিধানের ২২৬ ধারা অপব্যবহার করে কোর্ট থেকে একতরফা ইনজাংশন পেয়ে বেনামী জমিকে নিজেদের অধিকারে রেখেছে। হাজার হাজার বিঘা জমির মালিক সুপ্রীম কোর্টে পরাজিত হবার পরও নূতন যুক্তি দিয়ে হাইকোর্ট থেকে এক তরফা ইনজাংশন পেয়েছে। এই অবস্থায় যুক্তফ্রন্ট সরকারকে বেনামী জমি উদ্ধার করতে গিয়ে অসহায় অবস্থায় পড়তে হয়েছে কিন্তু আমি আনন্দের সঙ্গে লক্ষ্য করেছি যে কৃষকেরা

নিজেদের জাগ্রত ও সংগঠিত শক্তির সাহায্যে জোতদারদের অনেক চক্রান্ত ব্যর্থ করে বেনামী জ উদ্ধারের কাজে এগিয়ে গিয়েছেন। গত এক বছরে মোট কত জমি জোতদারদের হাত থে কৃষকদের হাতে গেছে তা সঠিকভাবে বলা শক্ত। কিন্তু নিঃসন্দেহে বলা যায় যে ১৯৬৭ সা যুক্তফ্রন্টের আমলে প্রায় ২ লক্ষ ৩২ হাজার একরের মত যে জমি কৃষকদের হাতে গিয়েছিল দখলে রাখা ছাড়াও গত এক বছরে খাস ও বেনামী জমি মিলিয়ে কমপক্ষে ৩ লক্ষ সাড়ে তিন এ একর অতিরিক্ত জমি যা এতদিন পর্য্যন্ত জোতদারদের অন্যায় দখলে ছিল—তা জমিহীন ও গর কৃষকদের হাতে গেছে। ভূমিসংস্কারের ক্ষেত্রে এ এক গুরুত্বপূর্ণ সাফল্য।

বেনামী জমি উদ্ধার ও খাস জমি বিলির ব্যাপারে যুক্তফ্রন্ট সরকার সংগঠিত কৃষকদের ক্ষেতমজুরদের সাহায্য নিয়েছে। এর আগে কংগ্রেসী আমলে শাসনযন্ত্রকে যেভাবে জোতদারে স্বার্থে নিয়োগ করা হয়েছে তাতে গরীব কৃষকদের সাহায্য ছাড়া জোতদারদের চক্রান্ত ব্যর্থ করা সত্যিকার কৃষকদের স্বার্থে ভূমিসংস্কারের আংশিক ব্যবস্থা কার্য্যকরী করা সম্ভব হোত না। সেইজন্য সরকার থেকে নির্দেশ দেওয়া হয়েছে যে কৃষক ও ক্ষেতমজুরদের যে সমস্ত গণ-সংগঠন আছে প্রত্যেক এলাকায় তাদের প্রতিনিধিদের সঙ্গে পরামর্শ করে বেনামী উদ্ধার ও জমি বন্টনের কাজ করতে হ এই নীতি যাতে ঠিকমত প্রতিপালিত হয় সরকার সেদিকে তীক্ষ্ণ দৃষ্টি রেখেছে। ভূমিসংস্কারের কাে মধ্যে দিয়ে কৃষকদের মধ্যে যে অভূতপূর্ব জাগরণ দেখা দিয়েছে তা শুধু জমির প্রশ্নের মধ্যেই সীমা থাকেনি। ১৩৫০-এর দুর্ভিক্ষের পর হতে পশ্চিমবঙ্গে মজুতদারী যে অভিশাপ দেখা দিয়েছে এ যা কংগ্রেসের আমলে দিন দিন পুষ্টিলাভ করেছে তা পশ্চিমবাংলার গ্রাম জীবনে এক গুরু সঙ্কট সৃষ্টি করেছিল। বড় বড় জমির মালিকরা খাদ্য মজুত করে অভাবের সময় অনেক বেশী চ দরে গরীবদের কিনতে বা কর্জ নিতে বাধ্য করতো এবং এইভাবে নিজেদের মুনাফা পাহাড় বাড়াতে এ বছরে এই প্রথা কৃষকেরা গ্রামাঞ্চলে বড় বড় জোতদার ও মজুতদারদের উপরে চাপ দিয়ে স শর্তে ফসল ও ঋণ আদায় করতে পেরেছে। কিছু কিছু ক্ষেত্রে রিলিফও আদায় করেছে। কারণেই এই বছর অভাবের সময় ধানচালের দাম তেমন বাড়তে পারেনি এবং যার সুি শহরাঞ্চলে কিনে খাওয়া মানুষেরাও কিছুটা পেয়েছে। গত ২৫-২৬ বছরের মধ্যে এই প্রথম যে বা অভাবের সময়ও ধান চালের দরে আপেক্ষিক সমতা থেকেছে।

যে সব বেনামী জমি উদ্ধার হয়েছে বা খাস জমি বিলি হয়েছে এবং যা কৃষকেরা চাষ করে তার ফসল যাতে তারা নিরাপদে ঘরে তুলতে পারে তার ব্যবস্থা করা ছিল এক গুরুত্বপূর্ণ কা বড় বড় জমির মালিক জোতদাররা স্বভাবতই তাদের পরাজয়কে মাথা পেতে নিতে পারেনি, এ গরীবদের তৈরি ফসল কেড়ে নেবার বাস্তব বিপদ ছিল। কৃষকেরা যাতে তাদের তৈরি ফসল কাটি পারে এবং ঐ ফসল কাটার সময় গ্রামাঞ্চলে যাতে শান্তি বজায় থাকে তারজন্য প্রয়োজনীয় ব্য গ্রহণের জন্য ভূমি ও ভূমিরাজস্ব বিভাগ বিশেষ উদ্যোগ নিয়েছে। ভূমিরাজস্ব বিভাগ যে নী নির্ধারণ করেছিল—তা যুক্তফ্রন্ট অনুমোদন করেছিল এবং যাকে কার্য্যকরী করার জন্য স্বরাষ্ট্র বিভ প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছে—সেই নীতির মূল কথা ছিল কৃষকেরা যে জমি চাষ করেছে জমির ফসল তারা কাটবে, সরকার সর্বতোভাবে কৃষকদের সাহায্য করবে, বেনামী উদ্ধারের সময়ে ভুলক্রমে কোথায়ও সাধারণ মানুষের (যাদের সিলিঙের উপরে জমি নাই) জমি দখল হয়ে থ তাহলে উৎপাদনকারী কৃষক ফসল কাটবে, কিন্তু মালিক তার ন্যায্য ভাগ পাবে এবং পরে জমি তাকে ফেরত দেবার ব্যবস্থা করা হবে। ফসল কাটা নিয়ে গরীব কৃষকদের বিভিন্ন অংশের ম যদি বিরোধ কোথায়ও থাকে তাহলে সংশ্লিষ্ট প্রতিনিধিরা আপোষ আলোচনার মাধ্যমে তার সমা করবেন এবং এই কাজে অফিসাররাও সাহায্য করবেন।

আর তারপরে বলছেন, ১৯৬৯ সালের নভেম্বর পর্য্যন্ত সরকারীভাবে প্রায় ৫ লক্ষ ১০ হাজার একর কৃষিজমি দখল নেওয়া হয়েছে। তারমধ্যে ২ লক্ষ একর আণ্ডার ইনজাংসান। তারপরে, প্লানিং কমিশনের যে রিপোর্ট আগস্ট ১৯৬৮, সেখানে দেখা যাচ্ছে এটা বলছে it appcars that the total area of 7,76,615 acres was deemed to be surplus land. তারমধ্যে বলা হচ্ছে, However, possession has already been taken of about 4·35 lacs acres. ৪ লক্ষ ৩৫ হাজার একর। গতবার আপনি যা বক্তৃতা করেছিলেন তাতে বলেছিলেন ৩১।১।৬৭ তারিখ পর্য্যন্ত কৃষিজমি দখলে এসেছে—এটা আপনার ৭ই জুলাই, '৬৭'র বক্তৃতা, সেই সময় আপনি বলেছিলেন কৃষিজমি ৪ লক্ষ ২ হাজার ১৩৫ একর, অকৃষি জমি ২ লক্ষ ২৯ হাজার ৭৫১ একর, বন ৮ লক্ষ ৫৫ হাজার ৭৯২ একর এবং অন্যান্য জমি ১ লক্ষ ৬১ হাজার ৯২১ একর, এটাই আপনার বক্তৃতা। আর মোকর্দ্দমার দরুন ১ লক্ষ ৮ হাজার একর জমির দখল নেওয়া যায়নি। তারপরে ২১।৭।৬৯ তারিখের বক্তৃতায় আছে জুন মাস পর্য্যন্ত মোট ন্যস্ত জমির পরিমাণ হচ্ছে ২২ লক্ষ ৬৯ হাজার ৪৫৭·৩৬ একর। তারমধ্যে ৩১শে জানুয়ারী পর্য্যন্ত দখল নেওয়া হয়েছে ১৯ লক্ষ ৮৮ হাজার ৫১৩ একর। আর আইনত দখল হচ্ছে ১৬ লক্ষ ৪৪ হাজার ৫৯০ একর। এরমধ্যে কৃষিজমি হচ্ছে ৩ লক্ষ ৯৭ হাজার ৪৪৩ একর। এটা আপনার গত বছরের বক্তৃতা—১৯৬৭ সালের ৩১শে জানুয়ারী পর্য্যন্ত ৩ লক্ষ ৯৭ হাজার একর। তার আগের বক্তৃতায় বলেছেন ৪ লক্ষ ২ হাজার একর আর প্লানিং কমিশনে পাচ্ছি ৪ লক্ষ ৩৫ হাজার একর, এই হচ্ছে অবস্থা। এখন আবার আপনি বলছেন সেটা হয়েছে ৫ লক্ষ কত একর এবং ৩৷৷ লক্ষ একর জমি কৃষকরা দখল করেছে। স্যার, এটা ঠিক, যাদের বেশী জমি আছে তাদের জমি নিশ্চয় মন্ত্রীমহাশয় আইন করে দখল করবেন। আইন আছে আপনাকে করতে হবে না, তবে আইন যেটা আছে তার সেকসান ৫(এ) তাতে কতকগুলি ত্রুটি আছে সেটা আমি আপনার সামনে স্বীকার করবো। ত্রুটিটি হচ্ছে এই যে আণ্ডার সেকসান ৫(এ) ল্যাণ্ড যেটা ট্রান্সফারড হয়েছে ৫।৫।৫৩ টু ডেট অব ভেষ্টিং দ্যাট ইজ ১৫ এপ্রিল, ১৯৫৫—এরমধ্যে যে সমস্ত ট্রান্সফার হয়েছে সেগুলি সম্বন্ধে আপনি এ্যাক্সান নিতে পারেন আণ্ডার সেকসান ৫(এ)। এই ট্রান্সফার যদি এই ফেভার অব সন্স এ্যাণ্ড গ্রাণ্ডসন্স বা আত্মীয় স্বজন বা তাদের ফেবারে হয় তাহলে আপনি এ্যাক্সান নিতে পারেন কিন্তু এটা যদি মাহিন্দার, চাকরের নামে বা যারা আত্মীয় নয় তাদের নামে হয় তাহলে আপনি ৫(এ) করতে পারেন না। যেমন আমাদের বীরেনবাবু করে রেখেছেন। এখন প্রশ্ন হচ্ছে এই আইনের যে ত্রুটি transferred from 5-5-1953 till the date of vestings.

মনে করেন after vesting যদি transfer হয় তাহলে possition-টা কি হবে? তাহলে এই আইনের 5A-তে পড়েনা। 5A-তে after vesting অথবা 15th April, 1955-এর পরে যদি কেউ জমি transfer করে বড় বড় জোতদাররা তাহলে এই ধারাতে পড়েনা। সেজন্য 5A-তে আমার মনে হয়, এটা সংশোধন করা প্রয়োজন আছে। কেন না, এমন একটা ব্যবস্থা করতে হবে, জোতদার যারা অধিক জমি লুকিয়ে রেখেছে কিম্বা জমিদার যারা হঠাৎ জোতদার হয়ে গেছে অথবা বেনামীতে অনেক জমি রেখেছে, যারা হাটে-বাজারে বিভিন্ন জায়গায় এই রকমভাবে অন্যের নামে, বা আত্মীয়ের নামে transfer করে রেখেছে এই সমস্ত 5A পরিবর্তন করে, যাতে ঐ সমস্ত transfer করা লোককে ধরতে গেলেও আমার মনে হয় malafide হয়। কেবল আত্মীয় করলেই malafide হবে তা নয়। even in fevour of third person যা দেখা যাচ্ছে যে in fact দখল করেনি। অথচ transfer হয়েছে। এগুলিকে সংশোধন করার জন্য আমার মনে হয় 5A-এর প্রয়োজন আছে। আর একটা জিনিষ আছে—অনেক সময় দেখা যাচ্ছে, জমিদাররা কর ছেন কি, B. Form Submit করছেন। এই B. Form Submit করে তারা অনেক সময় এই জমি অন্য

লোককে transfer করে দিয়েছে। এখন transfer যাকে করা হল, যদি intermediary এই সত্বটার কোন return দাখীল না করে তাহলে সমস্ত vest করে যাবে—তার পক্ষে আর ১৫ বিঘা জমি থাকুক বা নাই থাকুক তাকে একটা return দাখীল করতে হবে। এই intermediary যারা তারা অনেকে করেছেন কি? অনেক জমি transfer করেছেন in fevour of different persons. অনেক গরীব কৃষক তারা কেনে—তারপর যখন Settlement আইনে রেকর্ড হয় সেই record তাদের নামে হয়ে গেছে। বর্তমানে, ঐ 44(2)(A)-তে নুতন করে record সংশোধন করার জন্য আদেশ দিয়েছে। এর ফলে দেখা যাচ্ছে যে, এই জমিদাররা, যাদের জমি বেশী ছিল তারা আগে অনেক গরীব কৃষককে, অনেক গরীব চাষীকে এইভাবে transfer করেছেন। কিন্তু এখন প্রশ্ন হচ্ছে যে, এর ফলে হচ্ছে কি? সেই গরীব চাষী এবং গরীব কৃষক মারা যাচ্ছে, ঐ জমিদার মরছে না। আমি তাই আপনাকে বলবো যখন জমিদার ১৫ বিঘা জমি রাখতে পারবেন তখন ঐ জমিদার যা বিক্রয় করছেন সেটা তার অংশ থেকে বাদ দেওয়া উচিত বা তার জমিদারীর অংশ থেকে বাদ দেওয়া উচিত এবং আমার মনে হয় এইভাবে আইন করা উচিত। তা নাহলে ঐ জমিদার ওদের টাকা নিচ্ছে, আবার ঐ বীরেন বাবুদের মত লোকে টাকা নিচ্ছেন, আবার এই জমিদারীর ১৫ বিঘা জমিও রাখছেন। সুতরাং আমার মনে হয় এইভাবে আইন করলে অন্তত: যারা গরীব কৃষক, যারা সত্যিকারের টাকা দিয়ে এটা নিয়েছে তাদের জন্য এটা করা উচিত। আর একটি কথা হচ্ছে, অনেকের ছোটখাট জমি আছে। ১০।১৫ বিঘাও জমি আছে, যাদের জমিদার বলা হয়। কিন্তু আসলে তাদের অনেক জোতদারের থেকেও অবস্থা খারাপ। তারা অনেকে ভেবেছিলেন যে যখন তাদের ১৫ বিঘা জমির কম আছে তখন তাদের return দাখীল করতে হবেনা। এই মনে করে অনেকে return দাখীল করেনি। ফলে এখন দেখা যাচ্ছে যে যেহেতু return দাখীল করেনি আইনত: তাদের জমি vest হয়ে যাচ্ছে। এই ক্ষেত্রে আমি বলবো মাননীয় মন্ত্রীমহাশয়কে, আপনি দেখবেন যে, যাতে ঐ সমস্ত ক্ষেত্রে যে সমস্ত জমিদার যাদের মধ্যসত্ব ছিল, যাদের ১৫ বিঘা জমির কম আছে, যারা return দাখীল করতে পারেনি, আপনি আইন করে অন্তত: পক্ষে, যারা মধ্যসত্ব ভোগী তাদের একটা chance দেওয়া দরকার আছে বলে মনে করি। আর এইভাবে আমার মনে হয় এই Act-এর পরিবর্তন করা দরকার যেটুকু দরকার এই Land Reform Act-এ। স্যার, এই যে orchard এবং tank fishery—এটা unlimited আছে এবং এটা অস্বীকার করে লাভ নেই। অনেক বড় বড় জোতদার orchard কিম্বা tank fishery কিম্বা agricultural land তারা গোপন করে রেখেছে। ১৫ বিঘা যদি নাও হয়, এই অবস্থায় এটা দরকার আছে। এই যে agricultural land বলতে আমার মনে হয় এবং মাননীয় মন্ত্রীমহাশয় জানেন কিনা জানিনা, যে 71 CWL, Page 191, 1959 Supreme Court Page 67 in the Case of Benoy Kumar v. Saha Ray এখানে দেখা যাচ্ছে যে orchard-টা agricultural land হবে কিনা এই নিয়ে একটা ruling আছে।

[4-00—4-10 p.m.]

সেখানে সুপ্রিম কোর্ট হোল্ড করেছে orchard is also an agricultural land. সুতরাং এগ্রিকালচ্যারাল ল্যাণ্ড যেটা সেটা ১৫ বিঘা রাখা যাবে। আমার মনে হয় that should include also orchard. নাম অনেকটা ধরেছেন এবং ধরার নিয়ম যেটা সেটায় আমার আপত্তি নাই। তবে নিশ্চয় বলবো যে ভেড়ীর নামে অনেক জমি আছে এ্যাজ ওয়েল এ্যাজ ট্যাঙ্ক ফিসারীজ জমি থাকা দরকার তাহলে বীরেনবাবুর দলের লোকেরা বুঝতে পারবে পুকুর রাখা আর চলবে না। আর একটা জিনিস—আপনারা বলেছেন যে জমির চাষীদের জাগরণ হয়েছে—জাগরণ হওয়া ভাল কথা—কিন্তু

জাগরণের ফলে আপনারা কি খতিয়ে দেখেছেন যে কয়টি জোতদার মারা গেছে? একটিও না, জাগরণের ফলে হয়েছে এই যে, এক কৃষকের রক্তে আর এক কৃষকের হাত রঞ্জিত হয়েছে—আপনারা জাগরণ দেখছেন—এটা কি সত্যিকারের জাগরণ, না, নিজেদের সরিকী সংঘর্ষ—এতে অবশ্য কংগ্রেসের নাম নাই এবং তারা এই ঝগড়ার মধ্যেও নাই, তারা মাঠেও নাই। আপনারা সি, পি. এম., সি. পি. আই, এস. ইউ. সি., আর. এস. পি, পি. এস. পি., ফরোয়ার্ডব্লক, বাংলাকংগ্রেস নিজেরাই আপনারা সংঘর্ষ করে চলেছেন। একটি উদাহরণ দিচ্ছি—আপনারা বড় বড় কথা বলেন এ দল ও দল থেকে। আমাদের আর. এস. পি-র ভূতপূর্ব এম. এল. এ. শীষ মহম্মদ—তিনি দরখাস্ত দিয়েছেন মন্ত্রী মহাশয়ের কাছে আপনি হয়তো দেখেছেন—তার নিজের এলাকায় জমি বণ্টনের ভার ছিল—তিনি কাকে বণ্টন করেছেন—বণ্টন করেছেন তার নিজের ছেলের নামে মুকসুদ সেখ তার নামে তার পিতার নাম দেওয়া শিশু শেখ—শীষ মহম্মদ নামটা দেওয়া হয় নি - মেরুপুরে ২৩৫ দাগ নং জমির পরিমাণ ·৭১, তারপর সাজাহান সেখ তার ভাইপো পিতা সেতাবুদ্দিন দাগ নং ৩৪৫ জমির পরিমাণ ·৬৬। তারপর লুৎফল সেখ, মিটু সেখ, মধু সেখ, লুৎফল সেখ, সরিফ সেখ, এই সমস্ত নামগুলি সবাই হচ্ছে এই শীষ মহম্মদের আত্মীয়। তারপর আরও হচ্ছে আবদুল রাজুক, তৈমুর শেখ, সানুচু শেখ, মরতুজ শেখ এই সমস্ত নামগুলি সবই জাল নামে ঐ শীষ মহম্মদ বন্দোবস্ত দিয়েছে। এই লিষ্ট আপনাকে দিচ্ছি, এই লিষ্ট আপনাকে দেওয়া দরকার, আপনারা এই যুক্তফ্রন্ট সরকার—আপনারা এইভাবে ক্ষমতার অপব্যবহার করছেন। মন্ত্রীরা তাঁদের ক্ষমতার অপব্যবহার করছেন। এটা আপনাদের নিজেদের গণ্ডগোল। আজকে দেখছি সি. পি. এম. জোতদার আর এস. ইউ. সি বর্গাদার—সেখানে ছয়জন নিহত হয়েছে। এ চার্জ আমাদের নয়, আপনাদের সরিকের এই চার্জ। মন্ত্রী মহাশয়, কংগ্রেসের নাম নিয়ে বক্তৃতা দিলেন—অথচ এই গণ্ডগোল হচ্ছে আপনাদের মধ্যে। এই দেশ হিতৈষী এটা আপনাদেরই পত্রিকা এখানে ১৩ই ফেব্রুয়ারী ১৯৭০ তারিখে একটা জোতদারদের লিষ্ট বেরিয়েছে—যে জোতদাররা কোথায় আশ্রয় নিয়েছে। জয়নগর থানায় জোতদাররা এস. ইউ. সি. দলে গিয়ে আশ্রয় নিয়েছে—তাদের একটা সংক্ষিপ্ত পরিচয় এখানে রাখছি। ধীরেন্দ্রনাথ পাল মৌজা মজিলপুর তার জমি আছে ৬০০ একর,—এটা আপনাদেরই কথা, আমাদের নয়, আপনাদের এই কাগজ দেশহিতৈষী, তার মন্মথ মিত্র তার জমি ৫০০ একর, মোবারক গাজি ১৫০ একর, গোপাল মোল্লা ১০০ একর, মোক্তার মোল্লা ৮০ একর, আসাদ মোল্লা ৩৮ একর, মহম্মদ মোল্লা ৪০ একর, এজো মোল্লা ৪০ একর, সোলেমান সেখ ৪০ একর, জব্বর নস্কর ৫০ একর, ভূধর মিস্ত্রী ৩৩ একর, নলিন মিস্ত্রী ৩৩ একর, অনিল মিস্ত্রী ৩৩ একর, রসিক রায় মণ্ডল ৫০ একর, গঙ্গাধর হালদার ৫০ একর, গয়ারাম হালদার ৫০ একর।

কুলতলী থানায়:—

| | একর |
|---|---|
| পুলিনবিহারী পুরকায়েত | ৫০ |
| শিরিষ পুরকায়েত | ৪০ |
| ধীরেন পুরকায়েত | ২৮ |
| বিজয় মণ্ডল | ৮০ |
| মতি গাইন ও অন্যান্য | ৮০ |
| ডুলাল মোল্লাক | ৩৭ |
| মোজাহার মোল্লাক | ৩৩ |
| আজাহার মোল্লাক | ৪০ |
| লুৎফর রহমান লস্কর | ৬৭ |
| হাজি আবদুল মজিদ লস্কর ও ভাইয়েরা | ১০০ |

কুলতলী থানায় :—

| | | একর |
|---|---|---|
| | গোলাম মোস্তাফা বাস্কার | ৬৫ |
| | রতিকান্ত সর্দ্দার ও অন্যান্য | ৮১ |
| | গোলামবারি বাস্কার | ৩৬ |
| | খগেন সেন ও অন্যান্য | ২০০ |

মথুরাপুর থানা :—

| | | |
|---|---|---|
| | মৃত আবুই মাইতি | ৩০০ |
| | ভুষণ দাস | ১০০ |
| | রবীন মজুমদার ও অন্যান্য | ১০০ |
| | ধনঞ্জয় কয়াল ও অন্যান্য | ১০০ |

নামখানা থানা :—

এই সব জোতদারেরা গিয়েছে দক্ষিণপন্থী কমিউনিষ্টদের দলে -

| | | বিঘা |
|---|---|---|
| | কোকিল খান | ৩০০ |
| | মুকুন্দ মণ্ডল | ১৫০ |
| | রথীন দিন্দা | ১৫,০০০ |
| | প্রজাপতি দাস | ২০০ |
| | বিমল বেরা | ৪০০ |
| | ভুষণ মাইতি | ১৫০ |

কাকদ্বীপ থানা :—

| | | |
|---|---|---|
| | বলরাম জানা ও অন্যান্য | ২৫০ |
| | নীলকান্ত চৌধুরীর পুত্ররা | ২৫০ |

তা ছাড়া সুভাষ পাণ্ডু, সন্তোষ দাস, রঞ্জিত কুণ্ডও আছে। আরও অনেকের অনেক জমি আছে। এইভাবে দেখা যাচ্ছে আপনাদের আশ্রয় নিয়ে বহু জমি আপনাদের শরিকের হাতে আছে। এই প্রসঙ্গে আমি বলতে চাইছি আজকে যারা বড় বড় জোতদার তারা আপনাদের আশ্রয় নিয়ে, আপনাদের দলের মধ্যে আছে। তাদের কথাতো কিছু বলেননি। আপনি যে কথা বলেছেন সেটা হচ্ছে জমি দখল ছেড়ে দিয়েছেন সাধারণ লোকের হাতে। সেটার আমরা বিরোধিতা করছি। এই কারণে করছি যে সেটা করার ফলে নিয়ম কানুন না মানার ফলে যাদের হাতে জমি বেশী আছে সে সমস্ত নিশ্চয়ই দখল নেবে কিন্তু সেই দখল নেবার সঙ্গে সঙ্গে দখল নিতে যেয়ে যে মারামারি হানাহানি আরম্ভ করেছে, তার ফলেই আজ শরিকী সংঘর্ষ হচ্ছে। এই সংঘর্ষের মূলে হচ্ছে আপনার নীতি, যে নীতি গ্রহণ করেছেন। আপনি তিন লক্ষ সাড়ে তিন লক্ষ একর জমির যে লিষ্ট দিলেন আমি বলব, এই সমস্ত ভুয়া, ভাঁওতা দেবার জন্যই এই সব কথা বলেছেন। কেননা আমার মনে হয় এর পেছনে কোন রকম ডকুমেণ্ট নেই, কোন কিছু নেই। আপনি গতবারেও বলেছিলেন কতটা পরিমাণ জমি বলতে পারিনা, এখনও তাই বলছেন। আজকে যার জমি অল্প তার জমি যদি কেউ গলায় লাল রুমাল বেঁধে বন্দুক নিয়ে তরোয়াল নিয়ে দখল করতে যায়, তাহলে আমার সেটা সম্পূর্ণ বে-আইনী হবে। কেননা আপনি মন্ত্রী হিসাবে শপথ নিয়েছেন যে আপনি সংবিধান মেনে চলবেন, আইন মেনে চলবেন। আজকে কোর্ট কাছারীতে ব্যভিচার হচ্ছে বলছেন। এই যদি হয় তাহলে আন্দোলন করে কোর্ট কাছারী তুলে দিন। বলুন যে গণ-আদালত চলবে। কোর্ট কাছারী আপনাদের পক্ষ নেবেনা, জোতদারদের পক্ষে যাবেনা, কৃষকদের পক্ষও নেবেনা। কোর্ট তাহলে বিচার করবে, সুতরাং কোর্টকে দোষ দিয়ে

লাভ নাই। কোর্ট সম্বন্ধে আপনি যে কথা বলেছেন আমি মনে করি কোন গণতান্ত্রিক দেশে এভাবে কোর্টকে অবমাননা করবার ক্ষমতা কোন মন্ত্রীর নাই। মন্ত্রী হয়ে আপনি আইন পাশ করেছেন, বর্তমানে পশ্চিমবাংলায় যে সমস্ত আইন আছে সেই আইন সত্যিকার ইম্পলিমেণ্টেশন হচ্ছে কি হচ্ছেনা আমার মনে কোর্ট একমাত্র জায়গা যেখানে এর বিচার হবে। কিন্তু সেখানে আইনের প্রহসন হচ্ছে, অবিচার হচ্ছে, আপনি যেটা বলবেন সেটাই ঠিক, আর কোর্ট যেটা করবে সেটা অন্যায়, আমার মনে হয় সেটা আপনার দল সি পি এম-এর উক্তি ছাড়া আর কিছু হতে পারেনা। আজকে কোর্ট সকলের স্বার্থই দেখবে, সাক্ষী প্রমাণ নিয়ে বিচার করবে। সেই কোর্ট সম্বন্ধে এইরূপ উক্তি আমার মনে হয় এ দেশে চলতে পারেনা। যদি চলে তাহলে আপনাকে কমিউনিষ্ট কান্ট্রি সৃষ্টি করতে হবে। চীন দেশে হয়ত চলতে পারে।

[4-10—4-20 p.m.]

এটা চীনদেশে হতে পারে যেখানে আপনাদের পূর্বপুরুষরা রয়েছে, আপনাদের বংশধররা রয়েছে,—এখানে হবেনা। আমার বক্তব্য হচ্ছে আজকে দেশে যে আইন রয়েছে তার পরিবর্তন প্রয়োজন এবং আপনি যা করবেন সেটা আইনমত করবেন। আজকে ওই ৩/৩॥ লক্ষ একর জমিতে গণজাগরণের নামে এক কৃষক আর এক কৃষকের জীবন নিচ্ছে সেকথা আপনি বলছেন না। আমরা দেখেছি জোতদার এক ব্যক্তিও মারা পড়েনি, এক ভাগীদারকে আর এক ভাগীদারের বিরুদ্ধে লাগিয়ে দেওয়া হচ্ছে এবং এইভাবে সংঘর্ষ ছড়িয়ে পড়েছে। আপনাদের দলের ভাগীদার আর এক দলের ভাগীদারের সঙ্গে সংঘর্ষ করছে এটা আমরা দেখছি। আর. এস. পি.-র সঙ্গে আপনারা সংঘর্ষ করছেন এটা আমরা দেখছি এবং এইভাবে ভাগীদারে ভাগীদারে লাগিয়ে দিয়েছেন। আপনি বড় বড় কথা বলছেন কৃষক জেগেছে এবং সেইজন্য অনেকে আতঙ্কগ্রস্ত। আতঙ্কগ্রস্ত যদি কেউ হয়ে থাকে তাহলে আপনার লোকেরা হয়েছে, বীরেনবাবুর লোকেরা হয়েছে, আমরা হইনি। এতে আমাদের আতংকের কিছু নেই। আপনি যা করবেন দেশের আইন মোতাবেক করবেন এবং সেই আইনকে কিভাবে সত্যিকার কার্যকরী করা যায় সেটা বসে ঠিক করুন। গুণ্ডাবাজী করে, কিছু লোককে পাইয়ে দিয়ে কিছু হবেনা বা ডাকাতি করেও কিছু হবে না। তারপর খাজনা সম্বন্ধে আপনি যা বলেছেন তাতে দেখছি খাজনাতে যা ইনকাম হয় তার চেয়ে ব্যয় বেশী হয়। কাজেই আমাদের দিক থেকে প্রস্তাব হচ্ছে আপনি খাজনা সম্পূর্ণ রহিত করে দিন এবং জমির উৎপাদনের উপর ভিত্তি করে একটা ট্যাক্স ধার্য করুন। আপনি যদি উৎপাদনের উপর ভিত্তি না করেন তাহলে এটা অবৈজ্ঞানিক হবে। ৩ একর জমির খাজনা অব্যাহতি দিয়েছেন এটা ভাল কথা। কিন্তু আপনি এটা করার সময় সেচ, অসেচ এবং বাগরী এলাকা এটা তো বিচার করেননি। ৩ একর জমির খাজনা অব্যাহতি দিয়েছেন কিন্তু আমরা দেখছি বাগরী অঞ্চলে একটা লোক খেতে পায়না অথচ সেচ এলাকায় একটি লোকের অবস্থা ভাল এবং সে তার বছরের খাবার সংগ্রহ করতে পারে। কাজেই এই জিনিস করবার সময় আপনি ওইদিকে তাকাননি। আমি আবার বলছি উৎপাদন ভিত্তিক একটা ট্যাক্স ধার্য করবার সময় আপনাকে সেচ এলাকা, অসেচ এলাকা এবং বাগরী এলাকা এই ৩টির দিকে লক্ষ্য রাখতে হবে। আজকে যা খাজনার অবস্থা তাতে রিসিট সাইড এবং এক্সপেণ্ডিচার সাইড মিলালে দেখা যায় এক্সপেণ্ডিচার বেড়েই চলেছে। আমার বক্তব্য হচ্ছে, এই যখন অবস্থা তখন এইভাবে লস্ করবার কোন অর্থ হয়না। একেই বাংলাদেশ দেউলিয়া হয়েছে কাজেই আপনার কারণে আর যাতে দেউলিয়া না হয় সেটা আপনি করুন। আমরা শুনেছি আপনি একটা কমপ্রিহেনসিভ এ্যাক্ট আনবেন। গতবার শুনেছি, ১৯৬৭ সালে শুনেছি এবং এবার শুনলাম বাজেটের পরে আসবে। বর্গাদারদের সম্বন্ধে আপনি একটা কথা বলেছেন। আমি বর্গাদারদের সম্বন্ধে এটুকু বলব আপনি

যেভাবে রেখেছেন তার চেয়ে গিভ দেম রাইট এবং সেটা হেরিটেবেল হোক। ওইভাবে বর্গাদারদের রাখা অর্থহীন। আজকে যারা ছোটখাট জমির মালিক যেখানে বর্গাদার রয়েছে সেখানে যদি দেখা যায় তাকে বর্গাদার কিছু দিচ্ছে না তাহলে সেখান থেকে ফসল পাওয়া অসম্ভব। কাজেই আমাদের ঠিক করতে হবে এই বর্গাদারদের রাইট কিভাবে দেওয়া যায়। মাঝামাঝি না রেখে যারা ছোটখাট জমির মালিক, যারা ভাগে চাষ করায় তাদের ঝুলিয়ে না রেখে তাদের জানিয়ে দিন বর্গাদারদের রাইট দেওয়া হবে এবং সেটা হেরিটেবেল রাইট হবে। যদি হেরিটেবেল রাইট দেওয়া হয় তাহলে আমার মনে হয় অনেকে জমি ছেড়ে দেবে।

সুতরাং তাদের কমপেনশেসনের ব্যবস্থা করে দেওয়া উচিত এবং আর একটা কথা বলতে চাই, সেটা হচ্ছে যে যারা চাষ করে না নিজের হাতে, যারা চাষ করতে জানে না, এমন অনেক লোক ভূমিহীন সাজিয়ে সেই সব জমি বণ্টন করা হয়েছে, এরকম উদাহরণ আমাদের কাছে ভুরি ভুরি রয়েছে। একটা মুচি মনে করুন, সে জুতা সেলাই করে, সে চাষের কিছু জানেনা, যেহেতু সিডিউল্ড কাষ্ট সেই হেতু তাকে কিছু জমির ব্যবস্থা করে দেওয়া হয়েছে, এই রকম শত শত হয়েছে এবং আর একটা হচ্ছে যে মৌজাতে যার বাড়ী তাকে না দিয়ে,—আপনার পার্টির লোক না হলে তাদের দেওয়া হচ্ছে না, সুতরাং অন্য মৌজা বা থানা থেকে এনে আপনাদের পার্টির লোককে সেখানে বন্দোবস্ত দেওয়া হচ্ছে।

**মিঃ ডেপুটি স্পীকার:** Mr. Sattar, you have already taken 10 minutes extra which will have to be deducted from other Members of your party. How long will you take.

**শ্রীআবদুস সাত্তার:** এইভাবে যে বন্দোবস্ত হচ্ছে, আমার মনে হয় এই বন্দোবস্তের মূলে আসলে চাষী যারা তারা সুযোগ পাচ্ছে না এবং চাষীকে আপনি ১০ কাঠা বা এক বিঘা জমি দিয়ে দিলেই তারা চাষ করতে পারবে না, তাদের লোন দিতে হবে, গরু, লাঙ্গল তাদের দিয়ে সাহায্য করতে হবে, এই ব্যবস্থা আশা করি করবেন। এই বলে এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** মিঃ ডেপুটি স্পীকার স্যার, অন এ পয়েন্ট অব পার্সন্যাল এক্সপ্ল্যানেশন—মাননীয় সাত্তার সাহেব বোধ হয় উত্তেজিত হয়ে বলেছিলেন যে আমি নাকি হাজার হাজার বিঘা জমি বেনামী করেছি। আমি বা আমার ফ্যামিলি বলতে আমার পিতৃদেব ধীরেন্দ্রনারায়ণ রায়, আমি এবং আমার পুত্র। এই তিন জনের নামে এক বিঘা জমিও নেই। আমি নিজের নামে দু-তিন বছর আগে ৭ বিঘা জমি কিনেছি। যার ৭৫ বিঘার বেশী জমি আছে সে বেনামী করে, ৭/৮ বিঘা জমি যে কিনেছে, সে বেনামী করে না। গত সেশনে উনি কোদালকাঠি মৌজার বেনামী জমির কথা বলেছিলেন। আমি সেই সময় এই হাউসে দাঁড়িয়ে বলেছিলাম যে কোন সৎ পিতার সৎ সন্তান যদি প্রমাণ করতে পারেন তাহলে এই হাউস থেকে আমি রিজাইন করবো, আজকেও আমি সেই কথা বলছি যে কোন সৎ পিতার সৎ পুত্র যদি এটা প্রমাণ করতে পারেন তাহলে আমি এই হাউস থেকে রিজাইন করবো। উনি বলেছেন যে হাট, ঘাট সমস্ত বেনামী করা হয়েছে, কার নামে এইগুলো বেনামী করা হয়েছে, এইগুলো বরাবরই মার নামে এবং সেইগুলো তাঁর নামেই রয়েছে। এই রকম যার নামেই থাক, বাবার বা মার নামেই হোক, সেইগুলো ভেস্ট করা যাবে।

**শ্রীআবদুস সাত্তার:** এই বিষয়ে এনকোয়ারী কমিশন বসানো হোক, আমি বলছি যে লালগোলা বাজার কার নামে আছে?

যুক্তফ্রন্ট সরকারের গৃহীত এই নীতিকে কার্য্যকরী করার জন্য ভূমি রাজস্ব বিভাগ সর্বতোভাবে চেষ্টা করেছে। এটা নিশ্চয়ই দুঃখজনক যে এ সত্ত্বেও অল্প কিছু জায়গায় সংঘাত হয়েছে এবং প্রায় ২৩-২৪ জনের প্রাণহানি হয়েছে। কিন্তু যদি বিবেচনা করা যায় যে জোতদারদের শত চক্রান্ত ব্যর্থ করে তিন লক্ষাধিক একর জমি গরীব কৃষকদের হাতে গেছে তাহলে এই সংঘাত বা বিরোধকে কোন মতেই অস্বাভাবিক মনে করা যায় না। এই প্রসঙ্গে একটি কথা উল্লেখ করা প্রয়োজন। বেনামী জমি উদ্ধার করতে গিয়ে বা তৈরি ফসল রক্ষা করতে গিয়ে গরীব কৃষকদের পক্ষে কিছু কিছু ক্ষেত্রে বাড়াবাড়ি বা ভুলত্রুটি হয়েছে। যে লক্ষ লক্ষ গরীব কৃষকেরা এতদিন গোলামের মত থেকেছে, প্রতিনিয়ত জোতদার মজুতদারদের দ্বারা শোষিত, নিগৃহীত ও নিপীড়িত হয়েছে সেই গরীব কৃষক যখন নূতন চেতনায় জেগে ওঠে তখন কিছু কিছু ভুলত্রুটি হওয়া স্বাভাবিক। কিন্তু জোতদারদের বেনামী দখল ও অন্যায় অত্যাচারের বিরুদ্ধে কৃষকেরা যে বিরাট সাফল্য অর্জন করেছে তার তুলনায় এগুলি খুবই গৌণ। অবশ্য যুক্তফ্রন্ট সরকার এবং বিশেষ করে ভূমি রাজস্ব বিভাগ এই ত্রুটিগুলিকে উপেক্ষা করে নাই এবং করে না। এসব যাতে সংশোধিত হয়, যাতে জোতদার এবং মজুতদারদের বিরুদ্ধে গ্রামাঞ্চলের সমস্ত সাধারণ মানুষকে ঐক্যবদ্ধ করা যায়, যাতে কৃষকদের মধ্যে কোন বিরোধকে প্রতিক্রিয়াশীল জোতদারেরা কাজে লাগাতে না পারে এবং যাতে ভুলত্রুটি সংশোধন করে আগামী দিনে ভূমিসংস্কার আরো দ্রুত এগিয়ে যেতে পারে তারজন্য ভূমিরাজস্ব বিভাগ প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে এবং ভবিষ্যতেও যাবে।

গত বছরে চা বাগানগুলির আরও ১০ হাজার একর উদ্বৃত্ত জমি সরকারের হাতে নেবার অর্ডার দেওয়া হয়েছে। এই নিয়ে মোট চা বাগানের উদ্বৃত্ত জমির পরিমাণ ৪৯,৮৪২ একর, তার মধ্যে ৪,৩৯০ একর হাইকোর্টের ইনজাংশনের জন্য আটকে আছে।

অনেক কারখানায় প্রয়োজনের অতিরিক্ত জমি আছে। এর আগে সেগুলি নেবার দিকে কোন নজর দেওয়া হয়নি। যুক্তফ্রন্ট সেদিকে নজর দিয়েছে। কিন্তু দেখা যাচ্ছে যে কোর্টের ইনজাংশন এই কাজে খুবই বাধা সৃষ্টি করছে।

গ্রামাঞ্চলে অনেক গরীবের বাস্তুজমির সমস্যার কথা ইতিপূর্বেই মাননীয় সদস্যদের বলা হয়েছে। যুক্তফ্রন্ট সরকার এবিষয়ে প্রয়োজনীয় আইন প্রণয়ন করেছে, বিধানসভা তা মঞ্জুরও করেছেন। এই আইনের মূল কথা হচ্ছে যাদের জমি নাই বা ২ একরের কম জমি আছে, তারা যদি অন্যের জমিতে ঘর তৈরি করে তিন বছর বা তার বেশী সময় বাস করে থাকে তাহলে তারা অনধিক ৫ কাঠা পরিমিত সেই জায়গা বিনামূল্যে মালিকানার অধিকার পাবে এবং জমির প্রাক্তন মালিকদের সরকার হতে প্রয়োজনীয় ক্ষতিপূরণ দেওয়া হবে। গ্রামের কৃষকদের স্বার্থে সরকার এই সঙ্গে আরেকটি গুরুত্বপূর্ণ আইন প্রণয়ন করেছেন এবং তা বিধান সভায় মঞ্জুরও করেছেন তা হল এই যে যাদের পরিবারে তিন একর পর্য্যন্ত কৃষি জমি আছে তারা খাজনা দেওয়ার দায় হতে অব্যাহতি পাবেন। যাদের পরিবারে জমি ৩ থেকে ৭ একরের মত তারা বর্তমানের মতই খাজনা দিয়ে যাবেন। কিন্তু যাদের ৭ একরের বেশী জমি আছে তাদেরকে ক্রমবর্দ্ধমান হারে বেশী খাজনা দিতে হবে। তিন একর পর্য্যন্ত খাজনা ছাড় দেওয়ায় সরকারী রাজস্বে যে ২ থেকে ২॥ কোটি টাকার মত ঘাটতি হবে তা ৭ একরের উপর জমির ক্রমবর্দ্ধমান খাজনা চাপিয়ে পূরণ করার আশা সরকার রাখে। আমরা নিঃসন্দেহে গর্ববোধ করতে পারি যে পশ্চিমবঙ্গই প্রথম রাজ্য যেখানে কৃষকদের নীচের অংশকে খাজনার দায় হতে মুক্তি দেওয়া হয়েছে। এবং অবস্থা অনুযায়ী ক্রমবর্দ্ধমান হারে ভূমি রাজস্ব ধার্য্যের নীতি গ্রহণ করা হয়েছে। এই আইনকে কার্য্যকরী করার জন্য প্রয়োজনীয় হিসাবের ফর্ম ছাপানো হচ্ছে। এই দুটি আইন কার্য্যকরী করার ব্যাপারে সাহায্য করার জন্য আমি মাননীয় সদস্যদের কাছে আবেদন জানাচ্ছি।

[3-40—3-50 p m.]

প্রাক্তন মধ্যস্বত্বভোগীদের ক্ষতিপূরণ দেওয়ার ব্যাপারেও যুক্তফ্রন্ট সরকার নূতন দৃষ্টিভঙ্গী নিয়ে চলার চেষ্টা করছেন। ১৯৬৯ সালের ১লা এপ্রিল হতে ৩০শে নভেম্বর পর্য্যন্ত মোট ৫৯৯১টি ক্ষেত্রে ১৬ লক্ষ ৮৫ হাজার টাকা অন্তবর্তীকালীন ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। ১৫,৪৬৫টি ক্ষেত্রে ২ কোটি ১৩ লক্ষ ৮ হাজার টাকার চূড়ান্ত ক্ষতিপূরণ দেওয়া হয়েছে এবং ১২১টি ক্ষেত্রে ১৮ লক্ষ টাকার অ্যানুইটি দেওয়া হয়েছে। আগে ক্ষতিপূরণ দেওয়া ব্যাপারে বড়, মাঝারি ও ছোট জোতের মধ্যস্বত্বাধিকারীদের মধ্যে কোন পার্থক্য করা হোত না বরং এটাই দেখা গেছে যে ছোট মধ্যস্বত্বাধিকারীর দাবী উপেক্ষিত হয়েছে এবং বড় বড় জমিদারেরা অপেক্ষাকৃত অনেক বেশী টাকা পেয়েছে। আমাদের রাজ্যের আর্থিক অবস্থা এবং গরীব মধ্যস্বত্বভোগীদের অবস্থা বিবেচনা করে ভূমিরাজস্ব বিভাগ হতে এই নির্দেশ দেওয়া হয়েছে যে ক্ষতিপূরণ দেওয়ার ক্ষেত্রে ছোট মধ্যস্বত্বাধিকারীদের—যাদের মোট পাওনা ৫ হাজার টাকা বা তার কম—তাদের অগ্রাধিকার দিতে হবে। এই নীতি যাতে কার্য্যকরী করা যায় তার চেষ্টা করা হচ্ছে এবং আগামী বছরেও তা করা হবে।

যুক্তফ্রন্ট সরকার গত বছরে আরও তিনটি গুরুত্বপূর্ণ আইন পাশ করেছে। একটি হল—খাদ্য উৎপাদনের জন্য পতিত জমি সাময়িক দখলের আইন, দ্বিতীয়টি হল—ভাড়াটিয়া প্রজা সংশোধন আইন, এবং তৃতীয়টি ঠিকা প্রজা সংশোধন আইন। শেষোক্ত দুইটি আইনে ভাড়াটিয়াদের ন্যায় সঙ্গত অধিকারকে সুরক্ষিত করা হয়েছে। গরীব ভাড়াটিয়াদের স্বার্থরক্ষার সঙ্গে সঙ্গতি রেখে ঠিকা প্রজাদের গুরুত্বপূর্ণ অধিকার দেওয়া হয়েছে। ঠিকা প্রজাদের উচ্ছেদ সংকুচিত করা হয়েছে এবং পাকা বাড়ী করার অধিকার দেওয়া হয়েছে। সঙ্গে সঙ্গে ভাড়াটিয়াদের বাড়ীগুলি যাতে বাসোপযোগী হয় তার জন্য ঠিকা প্রজাদের উপর দায়িত্ব দেওয়া হয়েছে।

গত বছর বাজেট অধিবেশনে আমি বলেছিলাম যে ভূমি সংস্কার আইনগুলির ব্যাপক সংশোধন করা প্রয়োজন এবং যুক্তফ্রন্ট সরকার তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করবে। প্রস্তাবিত সংশোধিত আইনের উদ্দেশ্য হবে আইনের যে সব ত্রুটিবিচ্যুতি এবং দুর্বলতার সুযোগ নিয়ে জোতদারেরা লক্ষ লক্ষ বিঘা জমি অন্যায়ভাবে নিজেদের দখলে রেখেছে সেই ত্রুটিবিচ্যুতি ও দুর্বলতা দূর করা। এই প্রসঙ্গে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি সকলের দৃষ্টি আকর্ষণ করতে চাই। অভিজ্ঞতা দেখিয়ে দিচ্ছে যে ভূমি সংস্কারের সীমাবদ্ধ প্রচেষ্টাকেও ব্যর্থ করার জন্য জোতদারেরা একতরফাভাবে কোর্ট কাছারিকে নিজেদের কাজে লাগিয়েছে, বিশেষ করে সংবিধানের মৌলিক অধিকারকে অপব্যবহার করে সংবিধানের ২২৬ ধারা অনুযায়ী হাইকোর্ট থেকে একতরফা ইনজাংশন নিচ্ছেন। রাজ্য সরকারের আইনকে যত ত্রুটিমুক্ত করা হবে ততই জোতদারেরা সংবিধানের এই অধিকারের ব্যাভিচার ঘটাবে। নাগরিকদের মৌলিক অধিকার নিশ্চয়ই গুরুত্বপূর্ণ। কিন্তু মৌলিক অধিকারের নামে প্রতিক্রীয়াশীল কায়েমীস্বার্থের লুণ্ঠনের অধিকারকে যদি রাখার অধিকার দেওয়া যায় তাহলে ভূমি সংস্কারের পথে প্রচণ্ড বাধা থেকে যেতে বাধ্য। পশ্চিমবঙ্গের জোতদার ও কায়েমীস্বার্থের দল সংবিধানের ২২৬ ধারাকে অপব্যবহার করে লক্ষ লক্ষ বিঘা চাষের জমিকে আটকে রেখেছে। অভিজ্ঞতা প্রমাণ করেছে যে রাজ্য সরকারের আইনকে যতই পরিবর্তন করা হোক না কেন সংবিধানের মৌলিক অধিকারের অপব্যবহার যদি বন্ধ করা না যায় এবং সেইমত যদি সংবিধানের বিভিন্ন ধারাকে সংশোধন না করা হয়, তাহলে শুধু যে ভূমি সংস্কার ব্যাহত হবে তাই নয়, সামাজিক ন্যায়বিচার প্রতিষ্ঠাও বাধাপ্রাপ্ত হতে বাধ্য।

আমি ভারতের প্রধানমন্ত্রী এবং খাদ্য ও কৃষিমন্ত্রীর দৃষ্টি এদিকে আকর্ষণ করেছিলাম এবং সংবিধানের সংশোধনের প্রয়োজনীয়তার উপর জোর দিয়েছিলাম। ভূমি সংস্কার সম্বন্ধে দিল্লিতে অনুষ্ঠীত মুখ্যমন্ত্রী সম্মেলনে আমাদের মুখ্যমন্ত্রী এবং আমি উভয়েই এই বিষয়ের উপর জোর দিয়েছি। কিন্তু

দুঃখের কথা এই যে কেন্দ্রীয় সরকার এ বিষয়ের প্রতি গুরুত্ব দেন নাই। তাঁরা মনে করেন শুধু রাজ্য সরকারের ভূমি সংস্কার আইনগুলিকে কোর্টের এলাকার বহির্ভূত রাখলেই যথেষ্ট হবে। আমি মাননীয় অধ্যক্ষ এবং তার মারফত সমস্ত সদস্যদের দৃষ্টি আকর্ষণ করে—এই কথা বলতে চাই যে এটা খুবই ভ্রান্ত ধারণা। ভূমি সংস্কারের জন্য সংবিধান সংশোধনের প্রয়োজনীয়তার জন্য আমাদের চেষ্টা চালিয়ে যেতে হবে। ইতিমধ্যে রাজ্যসরকারের পক্ষে যতদূর সম্ভব সেইমত আইন সংশোধনের জন্য ভূমি রাজস্ব বিভাগ অগ্রসর হয়েছে। আমি চারটি আইনের খসড়া প্রস্তুত করছি এবং বিধানসভার এই অধিবেশনেই বাজেট আলোচনা শেষ হবার পর বিধান সভার সামনে সেগুলিকে উপস্থিত করবার আশা রাখছি। জমিদারী ক্রয় আইনের প্রস্তাবিত সংশোধনের মূল বিষয়বস্তু হবে পরিবার ভিত্তিতে জমির উচ্চ সীমা নির্দিষ্ট করা এবং মেছোঘেরী দেবোত্তর প্রভৃতি ব্যতিক্রম গুলিকে বাতিল করে দেওয়া। এই ভিত্তিতে ভূমি সংস্কার আইন এবং অকৃষি প্রজাস্বত্ব আইনেরও প্রয়োজনীয় সংশোধন করা হবে। তাছাড়া ভূমি সংস্কার আইনের প্রস্তাবিত সংশোধনে বর্গাদারদের অধিকারকে বিশেষভাবে সুরক্ষিত করা হবে। ছোট ছোট মালিকদের সংসারের প্রয়োজনে নিজ চাষে জমি নেওয়ার অধিকার সাপেক্ষে বর্গাদারদের স্থায়ী চাষের অধিকার দিতে হবে। যে 'তেভাগার' দাবীতে পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ কৃষক দীর্ঘদিন ধরে সংগ্রাম করে আসছে এবং যার জন্য অনেক কৃষক নরনারী প্রাণ পর্যন্ত দিয়েছেন সেই দাবীর কথাও প্রস্তাবিত আইনে স্মরণ রাখা হবে। পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে অভাবের তাড়নায় গরীব কৃষকদের জমি হস্তান্তরিত হয়ে যাওয়ার সমস্যা খুবই গুরুতর। নির্দিষ্ট সময়ের মধ্যে হস্তান্তরিত এমনি জমি গরীব কৃষকেরা যাতে ফিরে পেতে পারে তার জন্য হস্তান্তরিত জমি ফেরত আইনের খসড়াও রচনা করা হয়েছে। খসড়া আইনের বিস্তারিত ধারা উপধারা সম্বন্ধে আমি এখানে কিছু বলছি না, যথাসময়েই বিধান সভার সদস্যরা তা জানতে পারবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আবার বলতে চাই যে গত এক বছরে যুক্তফ্রন্ট সরকার ভূমি সংস্কারের ক্ষেত্রে যা করেছে তার জন্য সে নিশ্চয়ই গর্ববোধ করতে পারে। গোটা কংগ্রেস আমলে যা হয়নি গত এক বছরে তার চেয়ে বেশী করা হয়েছে। এই প্রসঙ্গে একথা উল্লেখ করা প্রয়োজন যে এ কৃতিত্ব ভূমি রাজস্ব বিভাগের একার কৃতিত্ব নয়, এ সামগ্রিকভাবে যুক্তফ্রন্ট এবং যুক্তফ্রন্ট সরকারের অবদান। বিশেষ করে যুক্তফ্রন্টের স্বরাষ্ট্র বিভাগ যেভাবে ভূমি রাজস্ব বিভাগের নীতির সঙ্গে সঙ্গতি রেখে তাদের কাজকে পরিচালিত করেছে, সংগঠিত কৃষকদের ন্যায়সঙ্গত আন্দোলনের বিরুদ্ধে পুলিশকে ব্যবহৃত হতে না দিয়ে যেভাবে স্বরাষ্ট্রবিভাগ যুক্তফ্রন্টের নীতিকে কার্য্যকরী করেছে তার জন্য আমার বিভাগ তাদের কাছে বিশেষভাবে কৃতজ্ঞ। সঙ্গে সঙ্গে আমি একথাও বলতে চাই যে ভূমি সংস্কারের ব্যাপারে এখনও অনেককিছু করার বাকী আছে। যেভাবে কংগ্রেস সরকারের জোতদার ঘেঁসা নীতির ফলে ভূমি সমস্যা অত্যন্ত জটিল হয়ে উঠেছে, তাতে গত এক বছরের অগ্রগতিতে আত্মসন্তুষ্ট হবার কিছু নেই। সমস্যা সমাধানের লক্ষ্যকে সামনে রেখে আমরা কিছুটা পদক্ষেপ করেছি এটুকুমাত্র বলা যায়। যে কোটি কোটি কৃষক জাগ্রত হলে, সচেতন ও দায়িত্বশীল হলে, সত্যিকার কৃষকের স্বার্থে ভূমি সংস্কার কার্য্যকর করা যায় সেই কৃষকদের আমরা জাগিয়ে তুলতে সাহায্য করেছি। এই বলিষ্ঠ ভিত্তির উপর দাঁড়িয়ে আগামী বছরে আমরা নিশ্চয়ই আরও এগিয়ে যেতে পারবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তৃতায় কেন দলগত বিতর্কমূলক কোন কথা তুলিনি, যদি প্রয়োজন হয় বিতর্কের জবাব দেবার প্রসঙ্গে সেই সব কথা আমি তুলব।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার প্রস্তাব গ্রহণ করার জন্য বিধান সভার মাননীয় সদস্যদের অনুরোধ জানাচ্ছি।

**Mr. Speaker** : All the cut motions are in order and are taken as moved.

**Shri S. M. Fazlur Rahman** : That the amount of the demand be reduced to Re. 1

**Shri Pijush Kanti Mukherjee**: That the amount of the demand be reduced to Re. 1

**Shri Santosh Kumar Roy**: That the amount of the demand be reduced to Re. 1

**Dr. Nalinaksha Sanyal**: That the amount of the demand be reduced to Re. 1

**Shri Jagadananda Roy**: That the amount of the demand be reduced to Re. 1

**Dr. Nalinaksha Sanyal**: That the amount of the demand be reduced by Rs. 100.

**শ্রীআবদুস সাত্তার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিপ্লবী মন্ত্রী হরেকৃষ্ণবাবু তাঁর যে বক্তৃতা এই হাউসের সামনে রেখেছেন তা আমি মনোযোগসহকারে শুনেছি। আমার বন্ধু বীরেনবাবু একটা কথা বলেছেন যে, আমি ১ মাস ৬ দিনের জন্য মন্ত্রী ছিলাম—সে কথা ভাল। তাই ভাল। আমাদের হরেকৃষ্ণবাবু বড় বড় জোতদার, জমিদারদের বিরুদ্ধে অনেক কথা বলেছেন। আমি প্রথমে বলব যে তাঁর দল বীরেনবাবুকে যে নিয়ে আছেন—তিনি কি জানেন ঐ বীরেনবাবু জমিদারীস্বত্ব উচ্ছেদ হবে এই মনে করে তাঁর লালগোলা মৌজায় যে সমস্ত জমি ছিল তা তাঁর পিতা, স্ত্রীর নামে ও তাঁর মায়ের নামে সমস্ত বেনামী করে রেখেছেন, অথচ তিনি আজকে বড় বড় কথা বলছেন ঐ দলে গেছেন বলে। আমি আশ্চর্য্য হয়ে যাচ্ছি যাঁরা শত শত বিঘা জমি এইভাবে লুকিয়ে রেখেছেন তাঁরা আজকে ঐ দলে গিয়ে আত্মরক্ষা করছেন। স্যার, আপনি জানেন অন্য আর এক লাদালকাঠি মৌজায় মানবেন্দ্র নারায়ণের নামে জমি আছে এবং তিনি বীরেনবাবুর আত্মীয়। এই মানবেন্দ্র নারায়ণের কোন জমি দখল করে নি, তিনি পশ্চিমদেশে থাকেন। তাঁদের লালগোলায় হাট বাজার ইত্যাদি আছে। আপনি জানেন এষ্টেটস এ্যাকুইজিসান এ্যাক্ট এর ৪ নং ধারা অনুসারে যে সমস্ত জমিদারের হাট বাজার ছিল তা ভেষ্ট করবে। কিন্তু স্যার, আমাদের ঐ জমিদারের যে সমস্ত হাট-বাজার ছিল তা একটিও ভেষ্ট করে নি, সমস্ত বেনামী করে রেখেছেন। আজকে আমি হরেকৃষ্ণ বাবুকে বলছি কেন এ জিনিস ওঠেনি? কিন্তু আমার বক্তৃতা করার আগে এই সমস্ত প্রশ্ন উঠেছে। আজকে তিনি যাঁদের পার্টিতে আছেন—লালগোলা বাজার, গরুর বাজার বলুন আর বিক্রীর বাজারই বলুন জমিদারী আমলে লিজ দিতে পারবে না এখনও কাগজে কলমে আছে, কিন্তু এখন নিজের বন্দোবস্ত করা হয়। দেবোত্তর সম্পত্তির কথা বলতে গেলে বলতে হয় ওখানে প্রতি বছর যে রথের মেলা হয় তার জন্য একটা নাট মন্দির আছে। সেই নাটমন্দিরটিকে এখন সিনেমা হাউসে পরিণত করে তার স্বত্ব আয় উপভোগ করছেন। আমি সে ইতিহাস এখানে আর বলতে চাই না। কথা বলা সহজ কিন্তু তা কার্যকরী করা খুব শক্ত। আপনি যে প্রস্তাব রেখেছেন তার মধ্যে কিছু কিছু প্রস্তাবে আমরা নিশ্চয়ই বলব কৃষকদের ভালর জন্যই করেছেন। কিন্তু প্রশ্ন হচ্ছে যে নীতি আপনি অনুসরণ করছেন সেই নীতিতে সত্যিকারে কি ভূমি সংস্কার হচ্ছে, না ভূমি সংস্কারের নামে গোটা দেশে অরাজকতা চালাচ্ছেন?

ভূমি সংস্কারের নামে দেশে যদি অরাজকতা এসে থাকে তাহলে আমি বলব যে ভূমি সমস্যার সমাধান হচ্ছেনা। ভূমি সমস্যার সমাধান করতে হলে আপনাকে দুটি জিনিষের দিকে লক্ষ্য রাখতে হবে। একটা হচ্ছে, সোশ্যাল জাষ্টিস এবং আর একটা হচ্ছে দি ইনক্রিস অব দি এগ্রিকালচারাল প্রোডাক্টস। এই দুটি জিনিষ যদি না থাকে তাহলে এই ভূমি সংস্কার মূল্যহীন হবে। এর আগেও আপনি বলেছেন এবং আজকেও যে ফিরিস্তি দিয়েছেন তারমধ্যে দেখা যাচ্ছে যে ১৯৬৭ সালের জানুয়ারী মাস পর্য্যন্ত খাতা কলমে প্রায় ৪ লক্ষ একর উদ্বৃত্ত জমি সরকার দখল নিয়েছেন।

সংগ্রামের একটা অংশকে বিচ্ছিন্ন করার চেষ্টা করছেন তখন এর জবাব মানুষ দেবে। এতে মুষ্টিমেয় ক্যাপিটালিষ্টদের সুবিধা হবে। ইন্দোনেশিয়ায় যে হুশিয়ারী শুরু হয়েছে কম্যুনিস্টদের নিয়ে তারপর দেখা গেল কম্যুনিষ্ট নয়, শান্তির কথা গণতন্ত্রের কথা যারা বলে তারাই কারাগারে নিক্ষিপ্ত হয়েছে। তাই আমাদের সকলের সাবধান হবার সময় এসেছে এবং কৃষকের যে সংগ্রামী শক্তি সেই শক্তিকে কাজে প্রয়োগ করে পার্শ্ববর্তী উপদেশের কৃষকদের সংগ্রামকে সাহায্য করে শক্তিশালী করা হবে এবং সেটা বিধানসভার বাহির ও ভেতর থেকে করতে হবে। এই বলে আমি এই বরাদ্দকে সমর্থন জানাচ্ছি।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** স্যার, বসিরহাট লোকসভার উপনির্বাচনে প্রায় ১৷৷ লক্ষাধিক ভোট গণনা হয়ে গেছে, তার মধ্যে ওরা পেয়েছেন মাত্র ৩২ হাজার অর্থাৎ প্রায় Zero, তাই বলছি ওঁদের ওখান থেকে সরিয়ে পেছনে দিয়ে দিন।

**মিঃ ডেপুটি স্পীকারঃ** এইমাত্র মিঃ রায় যা বললেন This House is not taking notice of that.

**শ্রীএস, এম, ফজলুর রহমানঃ** মাননীয় সভাপাল মহাশয়, যে কোন জিনিসের অস্তিত্ব শুরু হয় zero থেকে। তাই Mr. Roy-এর কথার জবাব দিলাম না। আজ ওখানে ভূমিরাজস্ব মন্ত্রী তাঁর ভাষণে ভূমিগ্রহণ ও বন্টন সম্পর্কে একটা নীতির কথা বলেছেন এবং সেই নীতি কার্যকরী করার জন্য এই যুক্তফ্রন্ট সরকার বিশেষ করে তাঁর বিভাগ এবং বিশেষ করে স্বরাষ্ট্র পুলিশ বিভাগের সহযোগিতায় তিনি কতখানি অগ্রসর হতে পেরেছেন তার একটা চিত্র তিনি দিয়েছেন। আমি এ সম্বন্ধে আলোচনা করছি না। নিশ্চয় উদ্‌বৃত্ত জমি নিতে হবে এবং যেমনভাবে হোক না কেন যারা জমি চুরি করে রেখেছে সেই জমি গ্রহণ করতে হবে। কিন্তু কোন পন্থায়? সেখানে তিনি বলে গেছেন এই কাজটা করতে গেলে আইনের প্রয়োজন আছে এবং সেই আইনের ভূমিকা সম্বন্ধে তিনি বলেছেন। জনসাধারণের মধ্যে উৎসাহ সঞ্চার করতে পেরেছেন এবং সরকারী কর্মচারীদের অনুপ্রাণিত করে এই কাজে লিপ্ত করে তিনি মহৎ উদ্দেশ্যে ভূমি গ্রহণ করে ভূমি বণ্টন করবেন। কিন্তু তথাপি আইনের গুরুত্বপূর্ণ ভূমিকায় তিনি সমস্ত কাজ করতে চাচ্ছেন। অর্থাৎ আইনের গুরুত্বপূর্ণ ভূমিকা তিনি পরিত্যাগ করতে পারছেন না এবং এ সম্বন্ধে তাঁর দৃষ্টিভঙ্গী স্বচ্ছ রয়েছে। সেজন্য তাঁকে সাধুবাদ দিচ্ছি।

[4-40—4-50 p.m.]

যেমন ভুলত্রুটি করেছেন তার স্বীকৃতি মতে। আইনের ভূমিকা যদি গুরুত্বপূর্ণ হয়ে থাকে তাহলে এই ভূমিগ্রহণ নীতি, এই ভূমি বণ্টন নীতি তার জন্য কি কিছু আইন আছে? নিশ্চয়ই আছে, সভাপাল মহাশয়, ষ্টেট এ্যাকুইজেশন এ্যাক্ট আছে। এই সভায় সেই আইন পাশ হয়েছে, সমালোচিত হয়েছে, পক্ষে হয়েছে, বিপক্ষে হয়েছে, সেই এষ্টেট এ্যাকুইজেশন এ্যাক্ট আছে। সে আইন সম্পূর্ণ হয়নি, পর্য্যাপ্ত হয়নি বলে সেই আইনের সংশোধন হয়েছে। গতবারে হয়েছে, একাধিকবার হয়েছে, বর্ত্তমান ভূমি রাজস্বমন্ত্রী সেই আইন পর্য্যাপ্ত নয় বলে তিনি সংশোধন করেছেন, আবার সংশোধন করবার জন্য পরিকল্পনা গ্রহণ করছেন, তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু যে আইন প্রচলিত আছে, ভূমিগ্রহণ নীতি কার্যকরী করতে গিয়ে যে আইন প্রচলিত আছে সেই আইন মেনে না চলে অন্য পথ অবলম্বন করে তিনি কি কাজ করতে পারেন? করতে পারেন না। সভাপাল মহাশয়, এখন সংবিধান সংশোধন করবার জন্য যদি চেষ্টা হয়, নিশ্চয়ই সংশোধন সংবিধানের করতে হবে। যদি আইন সংশোধন করবার কোন প্রয়োজন থাকে নিশ্চয়ই আপনি তা করবেন, কিন্তু যতক্ষণ

সংবিধান আছে, যতক্ষণ এই আইন প্রচলন আছে, সেক্ষেত্রে কেমন করে এই আইনকে অমান্য করে এমন একটা নূতন নীতি গ্রহণ করে, ভূমি রাজস্ব আইন-এ ভূমি বণ্টন, ও ভূমি গ্রহণের জন্য নূতন করে নির্দেশনামা দিতে পারেন? সভাপাল মহাশয়, আপনি নিজে একজন আইন ব্যবহারজীবী, আপনার সংবিধানের ৩৭২ নং ধারার প্রতি এবং সংবিধানের ১৩ আর্টিকেলের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে কি বলেছে? যে যত বড় শক্তিশালী মানুষই হোক না কেন গণতান্ত্রিক দেশে আইন যদি প্রচলিত থাকে, সংবিধান যদি থাকে তাহলে কোন ক্ষেত্রে কোন নির্দেশ দিয়ে, কোন হুকুম দিয়ে কোন কার্যকরী ধারা সেই আইনকে লঙ্ঘন করতে পারে না, সেই আইনকে গ্রহণ করে চলতে হবে, রুল অব ল' মেনে চলতে হবে। এখানে দুটি প্রশ্ন হচ্ছে, প্রথমত একজিসটিং ল আছে কিনা। একজিসটিং ল আছে তিনি স্বীকার করেছেন। সংবিধান অনুসারে যে একজিসটিং এ্যাকুইজেশন এ্যাক্ট আছে সেই আইনটা হয়ত whether that law is in force or not সেই আইনটা চালু এখন আছে কিনা। যদি একজিসটিং ল থাকে, যদি সেই ল ইন ফোর্স থাকে, তাহলে সংবিধান বা আপনার প্রচলিত আইন কোন অধিকার দেয়নি মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রীকে তার বিরুদ্ধাচরণ করবার তার বিরুদ্ধে ষ্টেপ নেবার। কিন্তু তার ফল কি দাঁড়িয়েছে, সভাপাল মহাশয়, তিনি যদি গ্রহণ না করতে পারেন তার ফল যা হয় তাই হয়েছে। সেইজন্য তার উদ্দেশ্য হাজার মহৎ হওয়া সত্ত্বেও, তার উদ্দেশ্য সকল মানুষকে, জমিহীনকে জমি দেবার ইচ্ছা থাকা সত্ত্বেও তিনি যে উদ্দেশ্য নিয়ে চলেছেন সেই উদ্দেশ্য পরিপূর্ণ সার্থকতা লাভ করতে পারছেনা, তার বিপরীত ফল হয়ে যাচ্ছে, সেই উদ্দেশ্য থেকে দূরে চলে যাচ্ছেন। এবং গণতান্ত্রিক পদ্ধতি যেখানে প্রচলিত আছে সেখানে জনসাধারণের মধ্যে ভুল বোঝাবুঝি, জনসাধারণের অধিকার ও দায়িত্ব সম্বন্ধে সচেতন না করে সংঘর্ষ ও সংঘাতের সৃষ্টি করেছেন। তাই ভূমিরাজস্ব মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, যে এষ্টেটস এ্যাক্ট আছে সেই এ্যাক্টে ত্রুটি বিচ্যুতি আছে সেগুলি নিশ্চয়ই তিনি তার প্রতিকার ও প্রতিবিধান করবেন। একটু আগে আমার বন্ধু আবদুল সাত্তার সাহেব বলে গেলেন, তিনি সেকশন ৫(এ) অব দি এষ্টেটস এ্যাক্টের কথা বলে গেলেন। এর ত্রুটি-বিচ্যুতি আছে নিশ্চয়ই এবং তার সংশোধন করবেন তা আমি সমর্থন করি কিন্তু একটা কথা তিনি ভুল করেছেন সেটা সম্বন্ধে আপনার সজাগ দৃষ্টি থাকা উচিত। সেটা হল কি? না, ১৯৫৩ সালে ৫ই মে এবং ১৫ই এপ্রিল, ১৯৫৫র মধ্যে যে সব জমি হস্তান্তরিত হয়েছে, যেটা আপনি সিডিউলে দিয়েছেন যে এই এই ব্যক্তির হল দ্যাট উইল নট বি বোনাফায়েড ট্রান্সফার। নিশ্চয়ই সেগুলি বোনাফায়েড ট্রান্সফার নয় কিন্তু তার বাইরে যদি ট্রান্সফার হয়ে থাকে সেই ট্রানফারে আপনি হাত দিতে পারেন না এবং হাত দিতে পারছেন না আরো এইজন্য যতদিন ট্রান্সফার অব প্রপার্টি এ্যাক্ট আছে, সেন্ট্রাল এ্যাক্ট যা আছে, যতদিন সংবিধানে এই মৌলিক অধিকার আছে ততদিন সেই আইনের বিধানকে, সেন্ট্রাল এ্যাক্টের বিধানকে, আপনি ওভাররাইড করে এমন কোন এ্যাক্ট করতে পারেননা যার সুফল আপনি পেতে পারেন। সেইজন্য সঙ্গে সঙ্গে আপনার এই ট্রান্সফার অব প্রপার্টি এ্যাক্ট সংশোধন করবার জন্য নূতন করে দৃষ্টি ও পথ অবলম্বন করতে হবে। তাহলেই স্বয়ংসম্পূর্ণ হবে, ৫(এ) ধারাটা সম্পূর্ণ হবে।

দ্বিতীয়তঃ মাননীয় সভাপাল মহাশয়, এই দেখছি জমিদারী প্রথা রেন্ট রিসিভিং ইন্টারেস্ট যখন থাকে আমাদের কি আছে? রেন্ট রিসিভিং ইন্টারেস্ট যার আছে তাদের ইন্টারমিডিয়ারিজ বলে গ্রহণ করা হয়েছিল, তাদের জমি ভেস্ট করবে কিন্তু দেখা গেল যারা জোতদার যাদের ৭৫ বিঘার উপরে জমি আছে তাদের আপনি ইন্টারমিডিয়ারিজ বলে গ্রহণ করছেন, বিগ রায়ত বলে গ্রহণ করছেন, তাদের অতিরিক্ত জমি দেওয়ার কথা বলছেন। আইনের নিশ্চয়ই ফাঁকি দিয়েছে অনেকে, আপনি আইনতঃ তাদের কাছ থেকে উদ্ধার করুন, যারা বেশী রেখেছে তাদের কাছ থেকে উদ্ধার করুন, যেসব জমিদার ফাঁকি দিয়েছে, অন্যকে জমি বন্দোবস্ত করে রেখেছে তাদের ক্ষতিপূরণ

দেওয়ার লিস্ট আপনার কাছে আছে। মাননীয় সভাপাল মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি দৃষ্টান্তের প্রতি, চর পুথিয়া বলে একটা জায়গা আছে টালিগঞ্জ থানায়, এই চরপুথিয়া গ্রামে চর বলে দেখিয়ে সেখানে ৫০০ ঘর রিফিউজি বাস করছে। এই ৫শো ঘর রিফিউজি প্রায় ৬০০, ৭০০ বিঘা জমি জমিদারদের কাছ থেকে বন্দোবস্ত নিয়েছে, সেই বন্দোবস্ত নেওয়া জমি সেই রসিদ দেখিয়ে তারা রিহ্যাবিলিটেট হয়েছে গভর্ণমেণ্টের কাছে। তারা সব পেয়েছে, সেখানে গভর্ণমেণ্ট কি দেখেছেন, রসিদ, দলিল, রেজিষ্ট্রী দলিল, চেকপত্র সব দেখেছেন এবং সেদিনও এ্যাগ্রো ইনডাষ্ট্রিজ তাদের হাজার হাজার টাকা দিয়েছে, সেখানে সোনার ফসল উৎপন্ন হয়েছে, সেই জমিদারেরা সেই জমি যাদের বন্দোবস্ত দিয়েছে সেই জমি ভেষ্ট করেছে। মাননীয় সভাপাল মহাশয় কি করবে এরা। সেজন্য আমি বলছি যদি জমি বোনাফাইডি পার্চেজার ফর ভ্যালু হয়ে থাকে তাহলে তাদের ডিসটার্ব করবেন না। আইনে তারা যদি বেশী করে জমি দখল করে থাকে এবং সে জমি যদি গোপন করে বিক্রী করে দিয়ে থাকে তাহলে ক্ষতিপূরণ থেকে কেটে নিন, আর তা না হলে উদ্বৃত্ত জমি যদি প্রমাণিত হয় তাঁদের কোন ক্ষতিপূরণ না দিয়ে গ্রহণ করুন, তাহলে তো কোন হাঙ্গামা থাকে না। তাহলে ক্ষতিপূরণের প্রশ্ন সেখানে থাকে না। মাননীয় সভাপাল মহাশয়, আপনি দেখুন কত ত্রুটি রয়ে গেছে এই সেকসান ১০ আর সেকসান ১০ (২) তে। প্রথমতঃ আইনটা হল কি, যে সেকসান ১০ অনুসারে সেখানে যেমন জমি পাওয়া যাবে উদ্বৃত্ত তখন State will be in charge of that property, Custodian of the property, হয়ে গেল। আর সেকশান ১০ (২) তে উদ্বৃত্ত জমি যখন নেবার কথা বলা হচ্ছে তখন কে দখল নেবেন। সভাপাল মহাশয়, দখল নেবেন সেখানে বলছেন আইদার খাস অর সিম্বলিক্যাল। যে ব্যক্তির জমি উদ্বৃত্ত হয়েছে তার যদি নিজস্ব দখলে থাকে তবে হবে খাস পজেশান। আর সিম্বলিক্যাল হবে কিনা, যে জমি উদ্বৃত্ত জমি তার দখলে না হয়ে যদি অন্যের দখলে থাকে এবং এ্যাকরডিং টু ল হয়ে থাকে তাহলে সেই জমি তার কাছে থেকে নিতে পারবেন না। সেই জমিতে হাত দিতে পারবেন না। যে জমি বেশী নিয়েছে ক্ষতিপূরণ না দিয়ে সেই জমিটাকে যাকে দেওয়া হয়েছে তার কাছে রেখে কেন তাহলে কোনপ্রকার অসুবিধা হবার কারণ নাই। সেইজন্য যখন আপনি সংশোধন করবার সময় এইদিকে দৃষ্টিপাত করবেন। তা না হলে যে কাজটা করতে যাচ্ছেন বর্গাদারদের অধিকার রক্ষা করবার কথা বলছেন—কিন্তু একটা বর্গাদার এক একদল যাচ্ছে বর্গাদার পাল্টে দিচ্ছে, বর্গাদার পাচ্ছে না, ফসল জমিতে শুকোচ্ছে। একবার একদল বলছে যে এই বর্গাদার, আর একদল বলছে এ বর্গাদার নয়। সেখানে রেগুলার এনকোয়ারী হচ্ছে অথচ বর্গাদার ঠিক হচ্ছে না। ফলে মাঠের ফসল মাঠে শুকোচ্ছে। আমি এইমাত্র একটা টেলিগ্রাম পেয়েছি, সেখানে দেখছি যদি ফসল জমিতে না থাকে বিশেষ করে মালিক যদি উৎপন্ন করে থাকে সেই ফসল নষ্ট করে দিয়ে তার ন্যায্য পাওনা যা হবে—এখানে টেলিগ্রামে লিখছে ক্রপস ড্যামেজ করে দিচ্ছে, ৫/৬ বিঘা জমির মালিক মহিলা আছে, পুরুষ আছে, তাদের জমিতে লাল পতাকা পুঁতে দিয়ে দখল করে নিচ্ছে। জমিতে ফসল আছে ফসল ডেষ্ট্রয় করে দিচ্ছে। এই জমি যদি খাস হয় তাহলে ফসল ডেষ্ট্রয় করবে কেন ?

[4-50—5-00 p.m.]

তাহলে দেখছেন আপনি যে নীতি নির্ধারণ করেছেন, যে নীতি গ্রহণ করেছেন, সেই নীতি কার্য্যকরী করা হচ্ছে না। আপনার দলের লোক এবং বর্ণচোরা লোক আমাদের মধ্যে থেকে, বাংলা কংগ্রেসের মধ্যে থেকে, সি পি আই-র মধ্যে থেকে যে পাপে আমরা ভুগেছি, সেই পাপে আজ আপনারাও ভুগছেন, সেই বর্ণচোরা লোক সেখানে গিয়ে সব গোলমাল পাকাচ্ছে। আপনি আইনমত সব কাজ করে যান, তাহলে সকলের সমর্থন আপনি পাবেন। তা যদি না করেন, তাহলে দেশের এক-

প্রান্ত থেকে অপর প্রান্ত পর্য্যন্ত যে বিরাট অরাজকতা দেখা দেবে, তা রোখ্‌বার ক্ষমতা কারো থাকবে না—There will be no power on earth to cry a half to it. কাজেই সাবধান হয়ে এই পথে পা বাড়াবেন। ধীর স্থির হয়ে উত্তেজিত না হয়ে এই পথে পা বাড়ানো ভাল। তাহলে নিশ্চয়ই তা সার্থক হবে, নিশ্চয়ই তা সাফল্যমণ্ডিত হবে।

**ডাঃ নিরঞ্জন ভদ্র ঃ** মাননীয় ভূমি এবং ভূমিরাজস্ব মন্ত্রী এই খাতে যে ব্যয় বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন, তা সমর্থন করতে গিয়ে কয়েকটী বক্তব্য রাখতে চাচ্ছি। আমি এতক্ষণ বিরোধীপক্ষের আলোচনা বেশ মন দিয়েই শুনছিলাম। এইরকম একটি কথা উঠেছে স্যার, আমাদের এই কোশ্চেনের সম্মুখীন হতে হচ্ছে যে, পশ্চিমবঙ্গে কি শ্রেণীসংগ্রাম স্বরু হয়ে গেছে? আমরা এর যথাযথ জবাব দিতে পারিনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এটি একটি বহু বিতর্কিত রাজনৈতিক প্রশ্ন। বিভিন্ন ব্যক্তি বিভিন্ন দৃষ্টি কোণ থেকে বিভিন্নভাবে বিশ্লেষণ করে বর্ত্তমান রাজনৈতিক পরিস্থিতির বিভিন্ন ব্যাখ্যা উপস্থিত করছেন। তবে কৃষকের সঙ্গে কৃষকের, শ্রমিকের সঙ্গে শ্রমিকের বা ছাত্রের সঙ্গে ছাত্রের এই যে লড়াই চলছে—সেটা অবশ্যই শ্রেণী সংগ্রাম নয় বলে আমি বিশ্বাস করি। যাহোক দেশের চারিপাশে যে একটা পরিবর্ত্তনের ঢেউ লক্ষ্য করা যাচ্ছে একথা অস্বীকার করবার উপায় নাই। তবে এই পরিবর্ত্তনের ভবিষ্যৎ কি হবে তা সঠিক এই মুহূর্তে বলা যাবেনা। তবে এইটুকু বলা যেতে পারে যে, পরিবর্ত্তনের ঢেউ স্বরু হয়েছে, এবং এই ঢেউ-এর প্রথম তরঙ্গ কৃষিজমিতেই স্বরু হয়েছে বলে মনে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী, মন্ত্রীসভার সামনে একটা তথ্য ভিত্তিক রিপোর্ট পেশ করে তাতে বলেছিলেন—"ভারতের কৃষিজমিতে বিপ্লবের আগুন ধূমায়িত হচ্ছে, তা যে-কোন মুহূর্ত্তে একটী দাবানল সৃষ্টি করতে পারে"—এটা কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর উক্তি। সুতরাং আমাদের বিরোধীদলের পক্ষে এটা অস্বীকার করবার কোন কারণ নাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি এখনো বহু জোতদার শ্রেণীর লোক আছেন, যাঁরা ছলেবলে কলে-কৌশলে, নানাভাবে জমির মাথায়—তাঁরা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন যাতে করে তাঁদের জমি হাতছাড়া না হয়। তারমধ্যে অনেক রাঘব বোয়াল, বড় বড় জোতদার রয়েছেন যাঁরা যুক্তফ্রণ্টের প্রভাবশালী ও শক্তিশালী দল যেগুলি আছে, তারমধ্যে ঢুকে পড়েছে এবং তাদের দলের লেবেল কপালে এটে বিপ্লবের বুলি তারা কপ্‌চাচ্ছেন। তাদের কিন্তু ধরা ছোঁয়া যাচ্ছেনা এমনভাবে রাজনৈতিক দলের মধ্যে মিশে গিয়েছে। এমন কি আইনের তরফ থেকেও তাদের ছোঁয়া যাচ্ছে না এই রকমের জোতদার শ্রেণী সুযোগ বুঝে কৃষকের বিরুদ্ধে, শ্রমিককে শ্রমিকের বিরুদ্ধে লেলিয়ে দিচ্ছে—এই রকম আমাদের মনে হয়। কিন্তু তার ফলে কী হচ্ছে? হচ্ছে যে কৃষকের রক্তেই তাদের ধানের জমি রাঙ্গা হয়ে উঠেছে। এটা আমরা নিশ্চয়ই চাই না। সুতরাং আমি বলতে চাই, যাঁরা পুরানো পার্টি কর্মী, সাচ্চা রাজনৈতিক দলের কর্মী তাঁরা কি করছেন? রাজনৈতিক কর্মী হিসেবে বিভিন্ন দলের মধ্যে যারা ঢুকে পড়েছে এদের স্বরূপ যদি উদ্ঘাটন করতে পারা যায়, তাহলে অনেক সমস্যার সমাধান হয়ে যাবে এবং এই সমস্ত ঝুটঝামেলা যা আমরা ভোগ করছি, তা আর ভোগ করতে হবেনা। মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, তাদের স্বরূপ ধরা যাচ্ছেনা কারণ, এটাই দলীয় রাজনীতির চিরদিনের ট্রাজেডি!! এইরকম করে অবশ্য বিপ্লব করা যায় না!! যে পথে গিয়ে ঐ কংগ্রেস ডুবেছে, আমার মনে হয় না সেই শিক্ষার পাঠ নিয়ে অন্য কোন রাজনৈতিক দল ভেসে থাকবে—এমন গ্যারাণ্টি বোধহয় ভারতীয় রাজনীতিতে কেউ দিতে পারবেন না।

তবুও রাজনৈতিক কর্মীরা যদি এখনও সচেতন না হন তবে আমার মনে হয় এই সংগ্রামের ফলশ্রুতি অত্যন্ত বেদনাদায়ক হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গরীব চাষী, ক্ষেতমজুর, ভূমিহীনদের মনোন্নয়ন এবং কল্যাণসাধনই আমাদের যুক্তফ্রণ্ট সরকারের লক্ষ্য এবং নীতি। সংবিধানের সীমিত ক্ষমতার মধ্যে যতটুকু করতে পারা যায় আমাদের যুক্তফ্রণ্ট সরকার নিশ্চয়ই তাই করবে

এবং তাই করে চলেছে। গত এক বছরের মধ্যে ফ্রন্ট সরকার জনস্বার্থে বহু কল্যাণ করেছে। তার মধ্যে ভূমি সংস্কারের বিষয়ে অনেকখানি কাজ এগিয়ে গেছে বলে আমার মনে হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২২ বছরের মধ্যে এই সর্বপ্রথম বর্গাদার উচ্ছেদ বন্ধ হয়েছে একথা আমাদের মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী প্রথমেই উল্লেখ করেছেন। বর্গাদারদের পুরুষানুক্রমে অধিকার স্বীকৃত হয়েছে, ৩।০ লক্ষ একর বেনামী জমি উদ্ধার করা হয়েছে এবং ভূমিহীনদের মধ্যে বন্টন করা হয়েছে, ভূমিহীনদের বাস্তু জমির অধিকার দেয়া হয়েছে, জোতদারদের কাছ থেকে ৫০ লক্ষ মণ ধান উদ্ধারের ব্যবস্থা হয়েছে, ৩ একর পর্য্যন্ত জমির খাজনা ছাড় দেয়া হয়েছে। এক কথায় যুক্তফ্রন্ট সরকারের অনুসৃত নীতিতে সাধারণ মানুষের আত্মবিশ্বাস ফিরে এসেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই পশ্চিমবংলায় পরিবার পিছু ২৫ একর কৃষি জমি রাখার সীমা নির্ধারিত হয়েছে। পরিবার বলতে সম্ভবতঃ ধরা হয়েছে স্বামী, স্ত্রী ' এবং অপ্রাপ্ত বয়স্ক সন্তানরা, কিন্তু আমাদের গ্রামবাংলায় দেখেছি বহু পরিবারে অসহায় বিধবা বোন, মাসীমা, পিসীমা প্রভৃতি অনেক নিকট আত্মীয় দায়স্বরূপ প্রায় থাকেন। এই বিষয়ে আমি ভূমিরাজস্বমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি যেন পশ্চিমবঙ্গের সামাজিক অবস্থার পটভূমিকায় কথা চিন্তা করে পরিবারের সংজ্ঞা যথাযথভাবে নির্দিষ্ট করে দেন। কারণ এই ২৫ একর জমি যদি কেবলমাত্র 'কৃষিজমি' বুঝায় তাহলে আমার বলবার কিছু নেই, যা হয়েছে ঠিকই হয়েছে। কিন্তু যদি এই ২৫ একর জমির মধ্যে অকৃষি, বাগান, পুকুর, ডোবা এই সব কিছুই ধরা হয় তাহলে আমার মনে হয় ভূমি সংস্কারের আসল উদ্দেশ্য ব্যর্থ হয়ে যাবে। চাষীকে মোটামুটি পর্যাপ্ত পরিমাণে খাদ্য উৎপাদনের উপযোগী কৃষিজমি দিতে হবে যাতে তার পরিবারের সকলে ন্যূনতম প্রয়োজন অনুযায়ী খাদ্য এবং আনুসঙ্গিক যেসব খরচা আছে তা মিটে যায়। নাহলে মাথাপিছু যদি ২/৩ একর জমি দেয়া হয় তাহলে সেটা প্রয়োজন অনুযায়ী উৎপাদনমুখী না হয়ে দায়স্বরূপ হয়ে দাঁড়াবে এবং তাতে আমাদের উদ্দেশ্য ব্যর্থ হয়ে যাবে। সুতরাং আমি ভূমিরাজস্বমন্ত্রীর নিকট আমার বক্তব্য রাখছি তিনি যেন কেবলমাত্র কৃষিজমির সর্বোচ্চ সীমা এখানে বলে দেন, পুকুর, ডোবা, ইত্যাদি যেন বাদ দেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্তরপ্রদেশে পরিবার পিছু ৩০ একর কৃষিজমির সর্বোচ্চ সীমা নির্ধারিত হয়েছে দেখলাম। কয়েকটি অঞ্চলে যেমন বুন্দেলখণ্ড, আর তারই অঞ্চলে ৪৫ একর জমি পরিবার পিছু ধরা হয়েছে। ওখানে কিছু বাস্তব দৃষ্টিভংগী প্রয়োগ করা হয়েছে। সেইরকম যেহেতু বাংলাদেশের জমির উর্বরতা শক্তি এবং প্রাকৃতিক সংগঠন একই রকমের নয়, সেই হেতু অন্যান্য অঞ্চলের তুলনায় অনুর্বর, কঙ্করময়, বৃষ্টিহীন বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায় তাদের ক্ষেত্রে কৃষি জমির সর্বোচ্চ সীমা ৩৫/৪০ একর করা যায় কিনা সেটা ভূমিরাজস্বমন্ত্রী ভেবে দেখবেন আশা করি। কারণ চাষীকে যখন আমরা ফসল উৎপাদনে সাহায্য করছি তখন জমির উৎপাদিকা শক্তি-ভিত্তিক ও উৎপাদনের হারের ভিত্তিতে কৃষিজমির সর্বোচ্চ সীমা নির্ধারণ করা উচিত বলে আমি মনে করি।

[5-00—5-10 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা মাননীয় ভূমি-রাজস্ব মন্ত্রীকে বিবেচনার জন্য অনুরোধ করবো। বর্তমানে মাছের পুকুর এমন কি পুকুর পাড় পর্যন্ত কৃষিযোগ্য বলে গণ্য হয়েছে এবং সেটেলমেন্ট রেকর্ড হয়েছে; সেচ স্বত্ব থাক বা না থাক, এটা একই পর্য্যায়ভুক্ত হয়েছে এটা কেমন করে হয় আমরা ঠিক বুঝি না। যেসব পুকুর জল সেচের রেকর্ড হয়েছে সেগুলি কৃষি জমি গণ্য হয়েছে অথবা যেসব পুকুর মাছ চাষ বলে রেকর্ড ভুক্ত হয়েছে সেগুলি অকৃষি গণ্য হয়েছে। কাজেই এইভাবে একই জিনিষের ভিন্নমান মর্য্যাদা চাষীদের স্বার্থের পরিপন্থী বলে আমার মনে হয়। কারণ অনেক চাষী বা মালিক সেটেলমেন্টের সময় রেকর্ড করতে না পারায় সেটেলমেন্টের কর্মচারীরা অনেক সময় যা খুশী লিখে রেখেছেন, তার ফলে চাষীদের স্বার্থ ক্ষুণ্ণ হয়েছে বলে আমি মনে করি। আমরা গ্রামাঞ্চলের লোক। সুতরাং পুকুর পাড় সম্বন্ধে আমাদের জেলায় যে অভিজ্ঞতা, তাতে আমরা মনে করি যে 'পুকুরপাড়' কৃষিযোগ্য জমি বলে গণ্য হতে পারে না। আমরা নিশ্চয়ই

কৃষকদের সর্বোচ্চ কৃষি জমির নামে জলা জমি, ডাঙা জমি, পুকুর, বাঁশবন ইত্যাদি ঢুকিয়ে আইনমত প্রতারণা করতে চাই না। কারণ, আমাদের ভূমি সংস্কারের উদ্দেশ্য অবশ্যই উৎপাদন ভিত্তিক এবং কৃষককে স্বয়ং সম্পূর্ণতা অর্জনের সুযোগদানের একটা বন্দোবস্ত মাত্র। সুতরাং এই ব্যবস্থার প্রতিকারের জন্য মাননীয় ভূমি-রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি যেন অবিলম্বে সেটেলমেণ্ট অফিসারদের তদন্ত সাপেক্ষে উৎপাদন ভিত্তিক বাস্তব-মূল্যায়ন করে 'ডাঙা, 'পুকুর পাড়' ইত্যাদি 'অকৃষি' জমি গণ্যে রেকর্ড করে দেন তাহলে আমার মনে হয় বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার কৃষকদের কাছে তিনি ধন্যবাদের পাত্র হবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর দু' একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। আধি বর্গাদার সম্বন্ধে দু' একটি কথা রাখছি। আমাদের অঞ্চলের বিগ রায়তের একটা ঘটনা এখানে উল্লেখ করছি। বর্গাদার হিসাবে যিনি বহুকাল জমি চাষ করছেন সেই জমি বিগ রায়তের বাড়তি জমি হিসাবে সরকারের গণ্য হয়েছে এবং সঙ্গে সঙ্গে সেই বর্গাদারের বর্গাদারী স্বত্বও লোপ পাচ্ছে এবং সেই ভূমি ভূমি-বণ্টন কমিটির মাধ্যমে অন্য ভূমিহীনদের মধ্যে বিতরিত হচ্ছে। কিন্তু সেখানে বর্গাদার যিনি ছিলেন তার প্রাপ্তি ব্যাপারে কোন সিকিউরিটি নেই, তিনি পেতেও পারেন, নাও পেতে পারেন। কারণ ঐ বর্গাদারের নিজস্ব জমি যদি ৩ একরের মধ্যে থাকে তাহলে তিনি পেতে পারেন, কিন্তু যদি ৮/১০ একর থাকে অথবা সিলিং এর নিচে থাকে তাহলে তিনি নাও পেতে পারেন। আমার মনে হয় এই ক্ষেত্রে দীর্ঘকাল বর্গাদার থাকা সত্ত্বেও বর্গাদার হিসাবে বা কোন সিলিং-এর নীচের জমির মালিক— ঐ বর্গাদারদের জন্য একটা রক্ষা কবচ রাখা উচিত বলে মনে করি। আর একটি কথা বলছি, অনেক প্রাক্তন জোতদার এবং জমিদার, জমিদারী-প্রথা উচ্ছেদ করবার সময়, অনেক ভূমিহীন বা অনেক কম জমির মালিককে মোটা টাকা সেলামী নিয়ে অনেক জমি বন্দোবস্ত দিয়েছে বা রেকর্ড করে দিয়েছে। অনেক সময় আবার "বি" ফর্ম দাখিল করার সময় সেই সব জমিদার "নট টু বি রিটেণ্ড" বলে একটি কলমে তারা লিপিবদ্ধ করাচ্ছেন। তার ফলে সেগুলি ভেস্‌টেড ল্যাণ্ড বলে পরিগণিত হচ্ছে। ফলে কি হল—সেই জোতদার তারা একবার মোটা টাকা সেলামী নিয়ে কিছু টাকা লাভ করলেন, আবার বি ফর্মে লেখা অনুযায়ী কম্পেনসেশান হিসাবে আবার টাকা পেলেন। ইতিমধ্যে সেই বর্গাদার তারা কিন্তু কোন কিছু পাচ্ছে না, তাদের সেটা ভেস্‌টেড ল্যাণ্ড হওয়ার জন্য তাদের হাত থেকে ছাড় হয়ে গেল। স্যার, আমি সেইজন্য অনুরোধ করবো যে গরীব কৃষক বা যাদের কম জমি আছে তাদের স্বার্থ যাতে ক্ষুণ্ণ না হয় সে বিষয়ে তিনি যেন একটু নজর রাখেন। কাজেই ভেসটেড ল্যাণ্ড উদ্ধার আর বেনামী ভেসটেড ল্যাণ্ড উদ্ধারের পূর্বে প্রথম দেখা উচিত, যে ব্যক্তির নামে বেনামী বলে বলা হচ্ছে—সে প্রকৃতই টাকা দিয়ে কিনেছে কিনা সেটা দেখা উচিত। অথবা শুধুমাত্র বেনামী মনে হচ্ছে। অর্থাৎ একজন ভূমিহীনের উপকার করতে গিয়ে আর একজন ভূমিহীনের ক্ষতি যেন না হয় এই কথাগুলি ভূমি ও ভূমি-রাজস্ব মন্ত্রী যেন মনে রাখেন। এই কথা বলে আমি এই বায় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপীযুষকান্তি মুখার্জী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রী হরেকৃষ্ণবাবুর ভূমি নীতির ফলে সমস্ত বাংলাদেশে কেবলমাত্র যে অরাজকতা সৃষ্টি করেছে তাই নয়, এর প্রতি রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি প্রবেশ করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সেদিন জোতদারদের অর্থ মাননীয় জ্যোতিবাবুকে জিজ্ঞাসা করেছিলাম। উনি বললেন বেনামে যার জমি আছে অর্থাৎ ২৫ একরের বেশী যার জমি আছে সেই জোতদার। সেই যদি জোতদার হয় তাহলে নিশ্চয়ই ১০/১৫ বিঘা যাদের জমি আছে বা ১ কাঠা, ২ কাঠা, ১০ কাঠা, ২০/২৫ কাঠা যার জমি আছে সে নিশ্চয়ই জোতদার নয়, আর সে জমির বর্গাদার যারা তারা নিশ্চয়ই জোতদার নয়।

যদি জোতদার না হয় তাহলে ওদের এই নীতির ফলে যে দুর্নীতির চক্র সৃষ্টি হয়েছে—তাদের পার্টির ওয়ার্কারদের মধ্যে তো হয়েছেই, জনগণ যাদের বলেন তাদের মধ্যেও সৃষ্টি হয়েছে এবং সরকারী কর্মচারীদের মধ্যে তীব্রভাবে এই দুর্নীতির বিষচক্র প্রবেশ করেছে। আর এর ফলে সমস্ত জাতীর মধ্যে একটা ঘুন ধরে গিয়েছে। স্যার, এই অন্যায় লোভ এবং অন্যের জিনিষ বিনা পরিশ্রমে অপহরণ করার যে প্রবৃত্তি ওঁরা সৃষ্টি করেছেন তার ফলেই আজকে এই অবস্থা হয়েছে। স্যার, গত বিশ্বযুদ্ধের সময় মানুষের মনে বিনা পরিশ্রমে অর্থ উপার্জনের একটা লোভ প্রবেশ করে, যার ফলে জাতীর একটা অংশের মধ্যে দুর্নীতির প্রবণতা দেখা দেয়। আজকে ওঁদের নীতির ফলে যাদের মধ্যে সেই দুর্নীতি প্রবেশ করেনি তাদের মধ্যেও নতুন করে সেটা প্রবেশ করছে। বিভিন্ন পার্টি থেকে একের জমি অপরে দখল করে তারপরে আর একটা পার্টিতে আশ্রয় গ্রহণ করে টাকা নিয়ে আবার দখল করা হচ্ছে। এই যে টাকার খেলা চলেছে এতে ইউনাইটেড ফ্রন্টের বিভিন্ন পার্টিরা অর্থের লোভে এই জিনিষ করছেন। স্যার, শুধু এই ভূমি দখল নয়, এক বর্গাদার আবাদ করছে আবার অপরে এসে তাদের জমির ধান জোর করে কেটে নিচ্ছে। যে কেটে নিচ্ছে সে কিন্তু স্যার, অর্ধেক ভাগও পাচ্ছে না, তাকে সামান্য মজুরি দেওয়া হচ্ছে আর বাকিটা বিক্রী করে কিছুটা পার্টি পাচ্ছে এবং বাকিটা যিনি নেতৃত্ব করেছিলেন তার পকেটে যাচ্ছে। কোন কোন লোকের আবার ব্যাঙ্কে টাকাও জমা হচ্ছে, আমি অন্তত একটা কেসের কথা জানি। এই যে অবস্থার সৃষ্টি করা হয়েছে এটা অত্যন্ত মারাত্মক। পার্টির লোভের জন্য বা বিভিন্ন ব্যক্তির লোভের জন্য আজকে সমস্ত সরকারী যন্ত্রকে পরিচালনা করা হচ্ছে। স্যার, এই প্রসঙ্গে বলি, শুধু কৃষিযোগ্য জমিই নয় বিভিন্ন বিভাগের জমিও দখল করা হচ্ছে, যেমন রেলের জমি। এই জমি দখল করে সেটা পয়সার বিনিময়ে পত্তন দেওয়া হচ্ছে বিভিন্ন পার্টি থেকে। স্যার, এরকম দু একটি ঘটনার কথা আমি জানি। এই রকম যে পয়সা নিয়ে জমি দেওয়া হচ্ছে তাতে কিন্তু রসিদ দেওয়া হচ্ছে তবে সেই রসিদ নাম্বার দেওয়া রসিদ নয়। সুকান্ত পল্লী খাস উদ্বাস্তু সমিতির নাম আলিপুরদুয়ারে, সেখানে সভাপতি অধ্যাপক মানস চৌধুরী এবং সম্পাদক পূর্ণ মৈত্র এরা রেলের জমি দখল করে বন্দোবস্ত দিচ্ছেন। সেখানে স্যার, সেটেলমেণ্ট ডিপার্টমেণ্টের কর্মচারী, হরেকৃষ্ণ বাবুর ডিপার্টমেণ্টের কর্মচারীদের আমি নিজের চোখে দেখেছি কোদাল নিয়ে রেলের জমি দখল নিয়ে পত্তন দিচ্ছেন। এই যে অন্যায় লোভ এতে জাতীর মেরুদণ্ড ভেঙ্গে যাবে। স্যার, তারপরে বলি, ভূমিরাজস্ব দপ্তরের নীতির ফলে যাদের জমি আছে তাদের জমিতে লোক লাগিয়ে দিয়ে পার্টি বা ব্যক্তির স্বার্থ সিদ্ধি করা হচ্ছে। তা ছাড়া যাদের ধান লুঠ করা হচ্ছে তাদের উপর লেভি ধার্য করা হচ্ছে। আমি স্যার, উদাহরণস্বরূপ একটি লোকের নাম করছি। কাওছার আলম, ময়নাগুড়ি থানাতে তার বাড়ী—আমি অনেক লোকের নাম দিতে পারতাম কিন্তু এই একটিই দিচ্ছি তার জমির ধান সমস্ত কেটে নিয়ে যায়, এক কাঠা জমির ধানও সে পায় নি উল্টে তার উপর লেভির নোটিশ দেওয়া হয়েছে। তাকে বলা হয়েছে লেভি দিতে, হয় দিন তা না হলে পার্টির কাছে গিয়ে বোঝাপড়া করুন, গভর্ণমেণ্টের কাছে যান। তাছাড়া স্যার ভূমিহীন কৃষকদের নামে যে জমি বিক্রী করছে সেটা পার্টির লোকের নামে হচ্ছে। জলপাইগুড়ি জেলার মৌজা উত্তর কামাখ্যাগুড়ি ৩৪ নং খতিয়ান যে জমি সেই জমি ঐ ভদ্রলোক কিনেছিলেন ১৯২৬ সালে।

[5-10—5-20 p.m.]

সেই জমি আগেকার যে খরিদ্দার ছিল ১৯২৬ সালের কেনা জমি। আগেকার যে জোতদার ছিল তাদের কাছ থেকে কি করে লিখে নিয়ে Vest করে দিলেন। ৩৭ বিঘা জমি তার আছে, এবং সেই জমি দেওয়া হল কাদের? না, দেওয়া হল মহাজন ভূমিহীন কৃষককে। একজন হচ্ছেন সুচিত্র কুমার ঘোষাল। সে প্রাইমারী School-এর শিক্ষক এবং CPM কর্মী। আর একটা দেওয়া

হল কাকে ? না, শ্রীকাহ্ন সান্যাল, যিনি RSP'র অফিসে থাকেন এবং RSP'র কাজ করেন ঐ কামাখ্যাগুড়িতে থেকে। এই রকমভাবে ভূমিহীন কৃষকদের মধ্যে বিভিন্ন জায়গায় বিভিন্ন জমি দেওয়া হয়েছে। শুধু তাই নয়, সরকারী বিভাগকে কিভাবে কাজে লাগান হচ্ছে তার কিছু উদাহরণ দিচ্ছি। মুর্শিদাবাদ জেলায় শ্রীমতী রেবা দাসগুপ্তা, Land Reform Deptt-এ কাজ করেন কারণ তার স্বামী শ্রীচপল দাসগুপ্ত স্কুলের টিচার ; যুক্তফ্রন্ট সরকার হওয়ার ৫ দিনের মধ্যে ২ জনকে দুই জায়গায় transfer করে দেওয়া হ'ল এবং সেই শ্রীমতী রেবা দাসগুপ্তাকে ডেকে বলা হ'ল। যখন মুর্শিদাবাদ transfer করলেন তখন তিনি DM-এর সঙ্গে দেখা করলেন। তিনি বললেন Co-ordination-এর সঙ্গে দেখা করুন তবে হবে। সেই ভদ্রমহিলার স্বামী এসে তখন জ্যোতিবাবুর সঙ্গে দেখা করেন এবং জ্যোতিবাবু অবশ্য উদারতার সঙ্গে deal করেছেন যে এই Caseটি যেন immediately এবং Sympathetically deal করা হয়। Accordingly District Magistrate আবার retransfer করার order দিলেন। তখন হরেকৃষ্ণবাবু কোন conference না কোথায় গিয়েছিলেন। হরেকৃষ্ণবাবু ফিরে এসে সঙ্গে সঙ্গে charge আনলেন যে, কার কথায় transfer করেছেন। সঙ্গে সঙ্গে DM দিলেন Order may please be kept in abeyance। তারপর তিনি DM-এর সঙ্গে দেখা করলেন। DM তাকে বললেন যে, আপনি Co-ordination Committee-র সঙ্গে দেখা করুন। আমাদের Minister-এর direct instruction আছে তাদের কথা অনুসারে চলবার। তার ফলে Deputy Commissioner নিজের chamber-এ এসে Co-ordination Committee Memberকে ডাকলেন। সেই Co-ordination Committee-র Seeretary শ্রীবিনয় ভৌমিক এবং Ex-MLC শ্রীসন্তোষ ভট্টাচার্য্য, এই ২ জন গিয়ে উপস্থিত হলেন। তাঁরা বললেন, আপনি লিখেছেন যে বাংলা বন্ধের ফলে আপনি যে উপস্থিত হয়েছিলেন সেটা অন্যায় করেছেন এবং ভবিষ্যতে CPM এবং এই Co-ordination Committee-র কথা শুনে চলবেন। এইভাবে DM-এর মত লোককে পর্যন্ত Party-র নিয়োগ করা হচ্ছে এবং এই অবস্থা যদি বাংলাদেশে আজ হয়ে থাকে তাহলে কি উপায়ে আপনি দুর্নীতি দমন করবেন ? কি উপায়ে আপনি অন্যায়ের প্রতিরোধ করবেন ? এটা সম্ভব নয়। এই নিয়ে ভদ্রমহিলা যখন আমার কাছে ঘটনা Submit করে, আমি তাকে বলেছিলাম যে আমি একথা উল্লেখ করতে পারি। কিন্তু তাহলে আপনার চাকুরী থাকবে না। কারণ এ যুগ গণতন্ত্রের যুগ নয়। এটা CPM-এর রাজত্ব চলছে। তার frustration এত। তিনি আমাকে বললেন, যে যদি ভিক্ষা করেও খেতে হয় তাও খাব। তবুও এটাকে আপনি Place করুন। Let them be exposed before the people। এই রকম অবস্থা চলছে। এই রকম অসহনীয় অরাজকতার সৃষ্টি হয়েছে। আজকে ভূমি উন্নয়নের নামে বর্গাদার বঞ্চিত হচ্ছে। ভূমি উন্নয়নের নামে বর্গাদারদের চাষাবাদের জমি জোর করে কেড়ে নেওয়া হচ্ছে। শুধু তাই নয়, ২ বিঘা, ৫ বিঘা, ১০ বিঘা জমির মালিক এরা বঞ্চিত হয়েছে। এই বঞ্চনার ফলে যে নীতির সৃষ্টি হচ্ছে আগামী মরশুমে কিছু পরিমাণ জমি আবাদ হবে না, ক্ষতিগ্রস্ত হবে এবং যার ফলে বাংলাদেশে খাদ্যাভাব দেখা দেবে। বর্তমান নীতির ফলে আগামী lean season-এ খাদ্যাভাব দেখা দেবে। কেউ কোন জমি রাখছে না। সমস্ত বিক্রয় করে দিচ্ছে তাদের খাদ্যের অভাবে। আগামী season-এ আবাদ হবে না। ডেপুটি স্পীকার স্যার, শুধু তাই নয়, যাদের Compensation দেওয়ার কথা, আমি একজনের কথা বলছি, শ্রীনিবারণ চ্যাটার্জী তার নাম। মুর্শিদাবাদের কুতবপুরের estate-এর একজনের নামে জমি ছিল, পাচুবালা দেবী, তিনি তার heir হিসাবে compensation পাবেন। কোর্টে establish হয়ে যখন তিনি কোর্টে এষ্ট্যাব্লিষ্ট হোল এয়ার—তখন কমপেনসেশন দেবার কথা হোল—কিন্তু মুখে এক কথা বলে গেলেন—কার্যত অন্য কথা। সেখানে হাইকোর্টে অর্ডার হোল, যে দরখাস্ত করেছিল সে ১৯৬৩ সালে—তারপর ১৯৬৯ সালের মার্চে

এর ইন্‌টারিম দেবার অর্ডার হোল। তিনি আবনেই রিকোয়েষ্ট করে জানালেন যে আমার কন্যার বিয়ে আমাকে কমপেনসেসন দেওয়া হোক। কিন্তু কমপেনসেসন দিতে গিয়ে দেখা গেল যে ফাইল উধাও হয়ে গেল। একজন বললেন যদি পার্টিকে অর্ধেক টাকা ঐ কমপেনসেসনের দেওয়া হয় তাহলে দেবার ব্যবস্থা হতে পারে। এই রকম চক্রান্ত চলছে—স্যার, কি অবস্থা দেখুন—পার্টির পয়সা আদায়ের জন্য মনুষ্যত্ববিহীন হয়ে তাঁরা আজকে বলছেন আমরা জনসাধারণের প্রতিনিধি। এর পিছনে কি হীনতর মনোভাব, মানুষকে বঞ্চিত করবার মনোভাব আপনি দেখুন—কি জঘন্য রূপ আজকে ফুটে উঠেছে। আপনাদের কোন রকম অধিকার নেই এইভাবে কাজ করবার। তারা আজকে এই রকমভাবে গরীব জনসাধারণকে অত্যন্ত দুঃখী মানুষকে আজ তাঁরা কোথায় নিয়ে যাচ্ছেন। তারা ভাবছেন এইভাবে দেশকে শাসন করবেন। গ্রামের যারা আধিয়ার তাদের আপনারা ধান কেটে নিয়ে যাচ্ছেন। আপনারা এই দৃষ্টান্ত ভুরি ভুরি সৃষ্টি করে যাচ্ছেন। আজকে তাঁরা বলছেন জনগণের প্রতিনিধি, তাদের দল জনগণের তারা দরিদ্রের প্রতিনিধি—কিন্তু ঐ ৫০ টাকা মাইনে যাদের ঐ তহশীলদার তাদের আপনারা কি করেছেন? তাদের প্রতি আপনাদের সহানুভূতি কোথায়? আপনারা দেখছেন কি করে তাদের দিয়ে আপনাদের পার্টির কাজ করানো যায়; সি, পি, এম-এর উদ্দেশ্য সাধন করা যায় কিনা—সেই খেলা আপনারা খেলছেন—এই অবস্থা চলছে। এই সরকার দুর্নীতিপরায়ণ। আজকে সমস্ত অন্যায় আপনারা নিজেরা সৃষ্টি করছেন। তাই বলছি এক কান কাটা যায় সে গ্রামের পাশ দিয়ে যায়—কিন্তু যার দু কান কাটা সে গ্রামের মধ্য দিয়ে যায়—তার কোন লজ্জা নেই—এই অবস্থা আপনাদের হয়েছে। এই কথা বলে এই বরাদ্দের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসরোজ রায়ঃ** ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী, কমরেড হরেকৃষ্ণ কোঙার মহাশয়, যে ব্যয় বরাদ্দ রেখেছেন তাকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। আমার বক্তব্য রাখার আগে ও পক্ষ থেকে মাননীয় সাত্তার সাহেব একটা পত্রিকা থেকে জোতদারদের যে নামের তালিকা রাখলেন তাতে সি, পি, আই দলের নাম করেছেন। আমি আমার পার্টি সি, পি, আই দলের পক্ষ থেকে একথা বলতে পরি যে ঐ তালিকার সঙ্গে আমাদের কোন সম্পর্ক নাই। সামগ্রিক বাজেট আলোচনা করতে গিয়ে বিশেষ করে এই ভূমি বিভাগের কথা বলতে গিয়ে অপোজিসন বেঞ্চ থেকে মাননীয়া আভা মাইতি বলেছিলেন যে এই টোট্যাল বাজেটটি লোক ঠকানো বাজেট। সাত্তার সাহেব বল্লেন জমিদারী নেবার আইন তো ছিলই তবে আর আইনের কি দরকার। পীযুষবাবু বল্লেন যে আমরা সমাজে দুর্নীতি ঢুকিয়ে দিয়েছি সমাজের মেরুদণ্ড ভেঙ্গে দিয়েছি। আমি বলি তাঁরা তো ঐ পুরানো দৃষ্টিভঙ্গি দিয়ে দেখছেন—তাদের কোন কালে বুঝবার ক্ষমতা নাই। সঙ্গে সঙ্গে আমি একটা কথা বলি যে যুক্তফ্রন্ট সরকার গড়ে তুলেছিল বাংলাদেশের মেহনতী মানুষ সংগ্রাম করার জন্য তাদের বিরুদ্ধে যারা দেশকে শোষণ করেছে; করে দেশের রাজত্ব চালিয়েছে। এই সংগ্রাম চালিয়েছে সেই শোষিত মানুষ যারা ক্রমশ গরীব থেকে আরও গরীব হয়ে গেছে, যারা সমাজের সবচেয়ে দুস্থ, সবচেয়ে দুঃখ ভোগ করেছে।

[5-20—5-30 p.m.]

সেদিক থেকে কৃষিক্ষেত্রে বাংলাদেশকে কৃষিপ্রধান দেশ বলা চলে। এখানে সবচেয়ে বড় দান হল বাংলাদেশের কৃষককে এতদিন ভূমিদাসের মত করে রেখেছিল তাদের এই প্রথম মানুষের গণতান্ত্রিক অধিকার দেওয়া হয়েছে। ফলে তাদের মধ্যে এসেছে একটা বিরাট জাগরণ। এই জিনিষ আজ বুঝার দরকার আছে। ভূমি বণ্টন আইনতো করেছিলেন, কি হল? সমগ্র ভূমিকে লুকিয়ে রাখার ব্যবস্থা ছিল। আর বণ্টন করত কে? কয়েকজন সরকারী কর্মচারী। আমরা করলাম কি?

গণতান্ত্রিক অধিকার থাকবে কৃষকদের ভূমি বন্টন ব্যাপারে। যার জন্য যে সমস্ত জমি লুকিয়ে রাখা হয়েছিল সেগুলি বার করে বন্টন করা হয়েছে। এই যে কৃষকদের গণতান্ত্রিক অধিকার দেওয়া হয়েছে এটা আজকে যে কোন দেশে স্বাধীন দেশের মানুষের পাবার অধিকার আছে। সেটা ওঁরা এত দিন দেননি, আমরা দিয়েছি। ওঁরা যে আইন করে বার করবেন কি রকম সে সম্বন্ধে আমি দুই একটা উদাহরণ দিচ্ছি। আমার থানায় পরেশ রায় নামে একজন ব্রাহ্মণ, আমাদের সমাজের নেতা, তাঁর স্ত্রীর নামে জমি রাখবেন কি লজ্জার কথা সেই স্ত্রীকে ডাইভোর্স করলেন, করে ২৫ একর জমি রেখে দিলেন। এঁরাই আমাদের সমাজকে নীতি শেখাচ্ছে। আপনি জানেন গোবিন্দ প্রসাদ সিংহ এ আই সি সি মেম্বার, পার্লামেণ্টের মেম্বার, তিনি তাঁর আত্মীয় স্বজনের নামে সবচেয়ে বেশী জমি বেনাম করে রেখেছে। আমরা এই সব জমি বার করে দিয়েছি। সেজন্য বলছি এঁরা যখন আইন করেছিলেন সেই আইনকে প্রয়োগ ঠিকভাবে করা উচিত ছিল। আমি জানি যে আইন ওঁরা করেছিলেন কৃষক আন্দোলনের চাপে কিন্তু আইনকে রক্ষার ভার নিয়ে আপনারা এক ফোঁটা জমি বার করতে পারেননি। কৃষকদের গণতান্ত্রিক অধিকার দেওয়া হয়েছে, তারা সংগ্রাম করছে, যুক্তফ্রণ্ট হচ্ছে তাদের সংগ্রামের হাতিয়ার, এবং সেই হাতিয়ার হিসাবে যুক্তফ্রণ্ট তাদের সাহায্য করছে। ফলে আজকে চোর জমি বেরিয়ে এল। শুধু জমির দিক থেকেই নয়। আজকে বহু লোক বলছে চালের দর দু-টাকাও হলনা। কয়েকদিন আগে একজন বড় জমির মালিক তার ধানগুলি বিক্রী করতে এসেছিল, আমি তাঁকে জিজ্ঞাসা করলাম কেন এখন বিক্রী করছেন, দাম তো পাবেন। তিনি বললেন এবারে আর তা হচ্ছেনা। আমি বললাম—আপনি কি আইনকে ভয় করছেন? উত্তরে তিনি জানালেন—কংগ্রেস আমলে আইনকে আমরা কলা দেখিয়েছি। কিন্তু এখন কৃষকের মধ্যে একটা জাগরণ এসেছে, যদি বাড়ীতে গোলায় ধান রেখে দিই তাহলে তারা আমাকে গলা টিপে ধান চাল বার করে নেবে। আজকে কৃষকদের জাগরণের দিনে বাংলাদেশে খাদ্য চুরি করে রাখা চলছেনা। কিন্তু একটা কথা—কৃষকদের মধ্যে জাগরণ আজকে এসেছে ঠিকই কিন্তু তাদের উপর অবিচার অত্যাচারও কম হয়নি। তবে জমি নিতে গিয়ে যদি কোন ছোটর উপর হামলা হয়ে থাকে তাহলে সেটা অন্যায় হয়েছে, স্বীকার করি। এবং তার পরিবর্তন দরকার আছে। যদি কোন ক্ষেত্রে কোন বিশেষ নেতা বা পার্টির কেউ ছোট মালিকের জমি দখল করে থাকে তাহলে আমি বলব অন্যায় হয়েছে এবং পরিবর্তন হওয়ার দরকার আছে। এই ব্যাপারে আজকে ক্ষমতা আছে কাজে লাগান। এ দিক থেকে হুশিয়ার হওয়ার দরকার আছে।

আর একটা বড় প্রশ্ন হচ্ছে আজকে বাস্তু জমি দেওয়া। ২২ বছর আপনারা রাজত্ব করলেন। স্বাধীন বাংলাদেশে, স্বাধীন ভারতবর্ষে গ্রামাঞ্চলে এক শ্রেণীর মানুষ আছে যাদের ক্ষেতমজুর বলা হয়। তাদের নিজের কোন ভিটে ছিলনা। মানুষ চায় যে অন্ততঃ মরবার সময় তার নিজের ভিটেতে সে মরবে। কিন্তু সে ঘর আপনারা দেননি। কিন্তু যুক্তফ্রণ্ট ক্ষমতায় আসার পর এই যে সব চেয়ে বড় ডিফেক্ট এটা দূর করার জন্য মানুষকে ৫ কাঠা করে জমি দিয়েছে। সেটা কি আপনারা লক্ষ্য করেছেন?

এটা আউটলুকের ব্যাপার কাজেই আপনাদের মাথায় ঢুকবেনা। আজকে ৫ কাঠা জমি বড় কথা নয়, বড় কথা হচ্ছে যারা স্বাধীন দেশের নাগরিক, যারা সবচেয়ে বেশী খাটে, যারা বাংলাদেশকে শস্যশ্যামলা করে তাদের নিজস্ব কোন ঘর নেই, জমিদার তাদের নিজের জায়গায় রেখেছে সারা বছর ব্যাগার খাটাতে। আমি একজন জমিদারের কথা জানি যার কোন একটি জায়গাতে একজন ক্ষেতমজুর থাকত। রাত্রি ১২টার সময় জমিদার সেই ক্ষেতমজুরটিকে বললেন আমার ছেলের অসুখ হয়েছে কাজেই তোমাকে শহরে ১৩ মাইল দূরে যেতে হবে। সে তাঁর পায়ে ধরে বলল আমার মেয়ের অসুখ হয়েছে কাজেই আমি যেতে পারবনা। তখন জমিদার তাকে গাছতলায় বার করে দিল কারণ তাঁর

জায়গাতেই সে বাস করত। পরে জানা গেল শেষ রাত্রে ওই ক্ষেতমজুরটির মেয়ে মারা যায়। ওঁরা বলছেন এতে ঠকান হয়েছে। কে ঠকল? একদলের ভাল করলে আর একদলকে কিছুটা ঠকতে হয়। ওকথা কে বলেছেন, না শ্রীমতী আভা মাইতি। শ্রীমতী আভা মাইতির দাদামশাই সাগরদাসের হাতে ৪৮ হাজার বিঘা জমি ছিল যেটা আমরা প্রমাণ দিয়েছিলাম জমিদারী উচ্ছেদের পর এবং তাঁর বাড়ী হচ্ছে নন্দীগ্রামে। কাজেই আভা মাইতির লাগবে বৈকি। হাজার হাজার কৃষক সেই জমি পেয়েছে কাজেই তাঁর লাগবে বৈকি। আজকে বিরোধীপক্ষ বলছেন যদি সত্যিকার কৃষির দিকে উন্নতি করতে হয় তাহলে কৃষকের হাতে জমি দিতে হবে। কোথায় পাব? জমি যে সব চুরি করে রেখেছে। তবে একটা সুখের কথা আপনারা যে আইন করেছিলেন আমরা তাকে প্রয়োগ করছি। যাদের জন্য আইন তাদের মাঠে নামিয়ে দেওয়া হয়েছে, তাদের সুযোগ দেওয়া হয়নি এবং তারজন্যই তো যুক্তফ্রন্ট সরকার। সেইজন্যই তো আপনাদের সঙ্গে আমাদের তফাৎ, এছাড়া আর কোন তফাৎ নেই। মন্ত্রীমহাশয় ইনজাংসনের কথা বলেছেন। আপনারা জানেন যে কোন মানুষ কোর্টে গিয়ে বললেই ইনজাংসন হয়ে যায়। চোরাই জমি রেখেছে সেটা ধরা পড়েছে এবং মন্ত্রীমহাশয়কে জিজ্ঞাসা করলাম ইনজাংসন জমিতে কি হবে? তিনি বললেন আইন আছে। আমরা ইনজাংসন ভেঙ্গে সেই জমি দখল করেছি। এই আইন কৃষকের পক্ষের আইন নয়, এই আইন কোন স্বাধীন দেশের নাগরিকের হতে পারেনা এবং সেই দৃষ্টিভঙ্গীর তফাৎ রয়েছে। আমার শুধু একটা কথাই মনে হয় আজকে যদি বাংলাদেশে যুক্তফ্রন্ট সরকার না আসত তাহলে কি অবস্থা হোত। সারা ভারতবর্ষে কমবেশী কৃষক অভ্যুত্থান হয়েছে এবং এবারে বাংলাদেশেও সেটা এসেছে। আমি মনে করি এখানে যুক্তফ্রন্ট সরকার ছিল বলেই এটা অনেকখানি সুচারুরূপে চালান গেছে সহস্র ভুলের মাঝখানে। যদি কৃষক আন্দোলন সমষ্টিগতভাবে সফল না হোত, যদি এখানে আপনাদের রাজত্ব থাকত তাহলে দেশে একটা বিরাট অরাজকতা দেখা দিত এবং বহু জোতদারের বংশে বাতি দিতে কেউ থাকতনা। আমরা লক্ষ্য করেছি ২/১টা জায়গায় ভুল হয়েছে এবং কেউ কেউ রাজনীতির দুর্বলতার জন্য হয়ত কৃষকের ৬/৭ বিঘা জমি দেখিয়ে দিয়েছেন। সেই জমির ধান যখন ফুরিয়ে গেছে তখন তারা তাঁকে বলেছে এবার কি খাব? তখন তিনি বলেছেন এবার আলু কাড়বি। আমাদের এইসব ভুলভ্রান্তি ঠিক করতে হবে। ব্যাপক গণ আন্দোলন যখন হয় তখন নানা রকম জিনিস হয় এটা আমরা জানি। আমরা দেখেছি কিছু কিছু জোতদারের বাড়ীর ছেলেরা বোকা বুঝে ছোট ছোট মালিকের উপর, ছোট ছোট কৃষকের উপর হামলা করছে এবং এইভাবে তারা যুক্তফ্রন্ট সরকারকে বেকায়দায় ফেলতে চাইছে। আমরা জনসাধারণের সহযোগিতায় এগুলি পরিস্কার করবার চেষ্টা করব, আগামী দিনের আন্দোলন সুষ্ঠুভাবে গড়ে তোলার চেষ্টা করব এবং তার উপরেই বাংলাদেশের কৃষকের মুক্তি নির্ভর করছে। এরপর আমি কয়েকটি কথা বিশেষ করে মন্ত্রীমহাশয়ের কাছে রাখব যে, আজকে কতগুলি সমস্যা আপনার সামনে আসবে। যেমন, কৃষক যে জমি পেয়েছে সেই জমি সে চাষ করবে, সেখানে সে ফসল ফলাবে, কিন্তু আমরা দেখছি সেক্ষেত্রে টাকা পয়সার অভাব রয়েছে। কৃষি খাতে কম বরাদ্দ করা হয়েছে, ত্রাণ খাতে কম বরাদ্দ করা হয়েছে এবং সমবায় খাতেও উল্লেখযোগ্য টাকা বাড়েনি। আমি মনে করি এর সঙ্গে কৃষকের জীবনের উন্নতির সম্পর্ক রয়েছে। এবং সেদিক থেকে ভূমি রাজস্ব বিভাগ, ত্রাণ বিভাগ এবং সমবায় বিভাগের মধ্যে একটা কো-অর্ডিনেন্সের প্রয়োজনীয়তা রয়েছে।

[5-30—5-40 p.m.]

যেখানে কৃষকের জীবনের উন্নতি করতে গেলে এইগুলির একটা সমন্বয়ের দরকার আছে। এবং অর্থেরও সেখানে প্রয়োজন আছে। সময় হয়ে গেছে, আমি কয়েকটি কথা রাখতে চাই, বিশেষ করে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে বহু ছোট ছোট কৃষকদের ঠকানো হয়েছে—বেনামী

জমি জোতদাররা তাদের বিক্রি করে দিয়েছে। সেই যে বেনামী জমি তাদের বিক্রি করে দেওঃ হয়েছে, সেই চাষীরা তা জানতনা, সামান্য কিছু টাকা দিয়ে সেই বেনামী জমিকে কিনেছে। আজঃ এমন কোন একটা আইনের ব্যবস্থা করতে হবে যাতে সেই যে গরীবরা যারা ভুল করে বেনামী জা কিনেছে, সেই জমি যাতে তারা আইনসঙ্গতভাবে অধিকার পায়—স্বল্প মূল্যে সেখানে বহু জমি বিত্তি হয়ে গেছে, কোবালা হয়ে গেছে এই কংগ্রেসী রাজত্বে, সেখানে একটা আইন প্রণয়ন করার দরকা আছে। অন্ততঃ ১৯৫৩ সালের পর থেকে যারা এইভাবে স্বল্প মূল্যে জমি কোবালা করেছে তাদের যাে জমিটা ফেরত পায় সেইরকম একটা ব্যবস্থা থাকা দরকার। তারপর ভাগচাষীদের ক্ষেত্রে অনেক কং উঠেছে, সময় আমার নেই, বিশেষ কিছু বলতে চাই না। তবে একটা কথা এখানে রাখতে চাই যে কোন মালিক যদি ভাগচাষীদের ধান জোর করে নিয়ে যায় সেখানে কোন criminal case করার আই নেই। সেখানে এমন একটা আইন হওয়া দরকার যাতে একটা case করা যায়, তার প্রয়োজনীয়ত রয়েছে। Cognisable offence হিসাবে সেখানে এটা রাখা যায়। আমি একটা মাত্র অনুরো এখানে করবো যে আজকের দিনে—কে যেন কংগ্রেস বেঞ্চ থেকে বললেন যে মন্ত্রী মহাশয় যে হিসা দিয়েছেন, তাতে কোথায় এত জমি। জমির হিসাব আপনারা পাবেন, জমি এসেছে কৃষকের হাতে এবং কৃষকের হাতে যাবে ও যাতে সেখানে কৃষকেরা সেই জমি পেয়ে তারা উন্নতির পথে এগিয়ে যাবে কারণ কৃষকদের অবস্থা আজকে অত্যন্ত শোচনীয় অবস্থায় রয়েছে। ক্ষেত মজুরদের আমরা জা দিচ্ছি—সবচেয়ে দুঃস্থ কৃষকদের মধ্যে প্রথম দেওয়া হয়েছে আদিবাসী কৃষক, যারা একেবারে শে হয়ে গেছে, যারা আর্থিক জীবনের দিক দিয়ে নিঃশেষ হয়ে গেছে—যাদের টাকা পয়সা নেই, যাে তারা সেই টাকা পয়সা পায় সেদিকে একটু লক্ষ্য রাখা দরকার। সেদিকে কিভাবে Cabinet-এ ভিতর বিভিন্ন Department-এর একটা Co-ordination করা যায়, কারণ এই রকম করা দরকার আছে, আমি যা বললাম সেদিকে আজকে একটু নজর রাখা দরকার। আজকে যে সমং কৃষক জমি পাচ্ছে, তারা যাতে সেই জমির ভেতর থেকে সামাজিক উন্নতির দিকে নিয়ে যেতে পারে সেদিকে একটু লক্ষ্য রাখবার প্রয়োজনীয়তা আছে। এই কথা বলে এবং এই বাজেট বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**কুমার জগদীশচন্দ্র সিংহ ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী যে ব্যয় বরাদ্দর দাবি এখানে উপস্থিত করেছেন সেই ব্যয় বরাদ্দ দাবিকে বিরোধিতা করে আঃ কিছু বলতে চাই। তাঁর বক্তৃতার দু একটি অংশ আপনার অবগতির জন্য পড়ে শোনাচ্ছি তিনি তাঁর বিভাগীয় কর্মচারীকে ধন্যবাদ দিয়েছেন, অভিনন্দিত করেছেন। কেন না তাঁর আইন এবং শৃঙ্খলা ভঙ্গ করেছেন। তারা সরকারী আইন ভঙ্গ করার প্রশ্রয় দিয়েছেন তাঁরা তাঁদের দলীয় স্বার্থে কাজে লাগিয়েছে এইজন্য তিনি তাঁর বিভাগের সরকারী কর্মচারীদে ধন্যবাদ জানিয়েছেন। ভূমিরাজস্বমন্ত্রী তাঁর বক্তৃতার শেষে তাদেরই স্বরাষ্ট্র দপ্তরের অন্য আর একজন মন্ত্রীর, তাঁরই দলের মন্ত্রীমহাশয়ের দপ্তরকে অভিনন্দিত করেছেন, কেননা, পুলিশ এগিয়ে আসেনি। তাঁদের এই বেআইনী কাজে সাহায্য করেছেন। দ্বিতীয়তঃ এখানে দৃষ্টিভঙ্গির তফাৎ নিয়ে কথা উঠেছে। দৃষ্টিভঙ্গির তফাৎ এখানে কি? যেটা বেআইনী কাজ সেটাবে করতে হবে এবং সেটা জোর জুলুম করে করতে হবে, তাতে যদি কোন খুন জখম হয় হবে, তাতে যদি কোন Police সাহায্য না দেয়—যদি Police সেখানে যায় তখনই সেটা হয়ে গেল কংগ্রেসীদে চক্রান্ত এবং যত সব জোতদার, মালিকের দালাল তারা। স্যার, আইন যেখানে রয়েছে, সেই আইনে যদি পরিবর্তন মন্ত্রী মহাশয় করেন, এখানে তো ওঁরা ২৩৪ জন আছেন, ভোটের জন্য তো ভয় নেই তবে কেন আইন পরিবর্তন করে নিচ্ছেন না সেটা এখনও বুঝতে পারছি না। অনেকবার তিনি আইন পরিবর্তনের কথা বলেছেন এবং এই Session এও বলেছেন যে আমি বিশেষভাবে চিন্তা করে

একটা আইন এখানে নিয়ে আসবো, কিন্তু কবে যে আসবেন তা বুঝতে পারছি না। গেল Session-এও এই কথা বলেছেন। কিন্তু আজ পর্য্যন্ত এই আইন আমাদের সামনে বা এই সভার সামনে আসেনি।

স্যার, যে জমি বিলি করা হয়েছে মন্ত্রীমহাশয় তার একটা ফিরিস্তি দিন। আমরা যতদূর জানি গ্রামাঞ্চলে যে সমস্ত জমি বিলি করা হয়েছে বা দখল করা হয়েছে যার জমি নেই এরূপ লোক জমি পায় নি, অথচ ৫ ৬ একর জমি আছে যেহেতু সে বিশেষ দলের লোক সেহেতু সে জমি পেল। আমি মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়কে আর একটা কথা বলবো তিনি তাঁর কর্মচারীদের অভিনন্দিত করেছেন, তিনি বাহবা দিয়েছেন বেআইনী জমির কাজে সাহায্য করার জন্য। যাদের পাওনা হকদার তাদের জমি দিচ্ছেন না। সেই জন্য আমি দাবী করছি কোন জমি কাকে দিচ্ছেন তার একটা লিষ্ট আমাদের এই সভার সামনে পেশ করুন। স্যার, আমরা দেখছি ৬০ লক্ষ মণের উপর ফসল লুঠ হয়েছে। লুঠের খবর মাননীয় মন্ত্রী মহাশয় কাগজে দিয়েছেন এবং ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় সেটা অস্বীকার করতে পারেন নি। তিনি বলেছেন যে আজকে লুঠ বন্ধ হয়ে গেছে, এখন নারী লুণ্ঠন হচ্ছে। কোথায় কি নারী লুণ্ঠন হচ্ছে সেটা অবশ্য পুলিশ ডিপার্টমেন্টের ব্যাপার তার কোন তালিকা আমি চাচ্ছি না, কিন্তু তিনি যদি আমাদের কাছে বলেন যে ঐ ৬০ লক্ষ মণ ফসল যে লুঠ হয়েছে—তার তালিকা তিনি যেন আমাদের দেন। এই লুঠের তালিকা থেকে কোন কৃষক কোন জেলার, কোন গ্রামের কে কত পেয়েছে তার একটা তালিকা তিনি যদি ২।৩ দিনের মধ্যে আমাদের দেন। আপনার মাধ্যমে আমি সে দাবী রাখছি। আমি এটা আশা করবো কারণ মন্ত্রী মহাশয় তিনি তাঁর বক্তৃতায় বলেন নি তিনি ঐ ব্যাপারে নিশ্চুপ। ওঁর কর্মচারীদের ভেতর যারা সকলের চেয়ে কম বেতন পান আমি তাদের কথাই বলবো। তহশীলদার যারা মাত্র ৫০ টাকা বেতন পান তার উপর তাদের কমিশান আছে, ১ টাকা থেকে ৫ হাজার টাকা পর্যন্ত শতকরা ৩ পারসেণ্ট, পাঁচহাজার এক টাকা থেকে আট হাজার টাকা পর্য্যন্ত সাড়ে চার পারসেণ্ট ও আট হাজার এক টাকা থেকে উপর ৬ পারসেণ্ট, কিন্তু এদের কোন ডি, এ বা অন্য কিছু দেওয়া হয় না। এই সমস্ত তহসীলদারদের একটা এগ্রিমেণ্ট করে চাকরী করতে হয়। এরা খরা বন্যা বা অন্যান্য যে সমস্ত সুযোগ সুবিধা বা খাজনা মকুবের জন্য যে কিছু তার উপর কমিশান পান না। তাদের এই সমস্ত লোকসান পুষিয়ে দেবার কোন ব্যবস্থা সরকার করছেন না। অন্যান্য যে সমস্ত কাজ তাদের করতে হয় তাদের লেভি রোল তৈরী করতে হয়, খাস ল্যাণ্ড কোথায় কি আছে তার হিসাব তাদের করতে হয়, বর্গাদার এবং ভাগচাষী আছে তাদের রোল তৈরী করতে হয়, রেশন কার্ড ভেরিফিকেসান করতে হয়, অথচ এরা এসব কাজের জন্য কোন অতিরিক্ত পারিশ্রমিক পাচ্ছেন না। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় যে সমস্ত এসেম্বলী কোশ্চেন চেয়ে পাঠান তার যথাযথ জবাব তাদের দিতে হয় সে সব পাঠাতে হয় অথচ তারা তারজন্য কোন পারিশ্রমিক পান না। তাঁরা আর একটা করে মোহরার পান তাদের মাহিনা ৪৫ টাকা, এরা আবার ৪ মাসের জন্য। আজকে যে মোহরার কাজ করছেন আগামী বছর তিনি যে কি কাজ করছেন এর কোন স্থিরতা নেই। একজন পিওন পান তার মাহিনা মাত্র ৩০ টাকা।

[5-40—5-50 p.m.]

আর একটি মজার কথা আমি এই হাউসের সামনে রাখছি সেটা হচ্ছে এই সমস্ত তহশীলদার যখন এক বছর পরে তাদের কনট্রাক্টের রিনিউ করেন তখন সেই রিনিউ-এর ক্ষেত্রে যদি কোন তহশীলদারের কনট্রাক্ট রিনিউ না হয় তাহলে সেই মোহরার এবং পিয়নের চাকরি সঙ্গে সঙ্গে চলে যায়। তাদের চাকরির স্থায়িত্ব তহশীলদারের চাকরির স্থায়িত্বের উপর নির্ভর করে। এদের কি আপনি সরকারী কর্মচারী বলে মনে করছেন না? মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরে অনেককে সরকারী কর্মচারী হিসাবে গণ্য করে নিয়েছেন, যারা ৫ বছরের অধিক সময় কাজ করেছেন তাঁদের

স্থায়ী সরকারী কর্মচারী হিসাবে গণ্য করেছেন, কিন্তু এদের সরকারী কর্মচারী হিসাবে গণ্য করছেন না। তাদের মেডিকেল এ্যালউয়েন্স, হাউস রেণ্ট বা ছেলেপুলেদের শিক্ষার জন্য কোনরকম সুব্যবস্থা মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তর থেকে নেই। স্যার, আমরা আশা করেছিলাম যে মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী মহাশয় জনদরদী এবং জননেতা, তিনি দরিদ্রের কথা বলেন, দরিদ্রের কথা চিন্তা করেন, তাঁর এই সমস্ত ছোট কর্মচারীদের কথা আশা করব তিনি চিন্তা করবেন এবং তাদের সম্বন্ধে একটা বক্তব্য বিধান সভায় তিনি রাখবেন। এই কথা বলে আমি এই বাজেটের বিরোধিতা করছি এবং আমি আশা করব এই সভা এই বাজেট প্রত্যাখ্যান করবেন।

**শ্রীরবীন মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে বরাদ্দ এনেছেন তাকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলছি। বিরোধী কংগ্রেস সদস্য মাননীয় আব্দুস সাত্তার মহাশয় সি, পি, এম-এর একটা কাগজ তুলে যে অভিযোগ করেছেন জয়নগর, কুলতোলি, মথুরাপুরে এরা এরা জোতদার, আমি এস, ইউ, সি'র তরফ থেকে বলছি যে এটা সম্পূর্ণ অসত্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা বর্তমান অর্থনৈতিক কাঠামোতে র‍্যাডিক্যাল ল্যাণ্ড রিফর্ম করতে পারিনি এটা ঠিক। কারণ টেকনোলজির সাহায্যে যদি চাষবাস করতে যাওয়া হয় তাহলে গ্রামীন সাধারণ মানুষ, ক্ষেত মজুররা বেকার হয়ে যাবে এবং তারা শহরে এসে ভীড় করবে, বর্তমান অর্থনীতিতে সেই ধাক্কা আমরা সামলাতে পারব না। কারণ, ব্যক্তিগত মালিকানায় লাভ ভিত্তিক উৎপাদন ব্যবস্থা আমাদের দেশে বর্তমান। সেজন্য বর্তমান কাঠামোর ভেতর যেটুকু করা সম্ভব তার কিছু কিছু ব্যবস্থা আমরা রেখেছি। আমি ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেগুলির তাড়াতাড়ি সুব্যবস্থা হয়। আমাদের বর্তমান ভূমি আইনে যে মাথাপিছু সিলিং ধরা আছে সেটা অবিলম্বে ফ্যামিলি পিছু যত তাড়াতাড়ি করা যায় তারজন্য আমি তাঁকে অনুরোধ করছি। তাছাড়া ট্যাঙ্ক ফিসারি, ফলের বাগান বা অকৃষি জমি এগুলি যে সিলিং-এর বাইরে রয়েছে এগুলি সিলিং-এর মধ্যে আনা উচিত বলে আমরা মনে করি এবং বর্তমানে যে সিলিং রয়েছে সেটাও কমিয়ে দেওয়া উচিত বলে আমরা মনে করি। দ্বিতীয়তঃ সেচ এলাকা এবং অসেচ এলাকায় এই সিলিং-এর পরিমাণ এক রয়েছে, তা কখনও হতে পারে না। কারণ, বর্ধমানের এক একর জমি সুন্দরবনের অসেচ এলাকায় ৩ একর জমির সমান। সুতরাং বর্ধমানে ২৫ একর জমি রাখবে আর সুন্দরবনের ২৫ একর রাখবে এ কখনও হতে পারে না। সেজন্য এই বিষয়ে চিন্তা করা উচিত বলে আমরা মনে করি। তাছাড়া বর্গাদারদের ক্ষেত্রে বড় রায়তরা কোন ক্ষেত্রে উচ্ছেদ করতে পারবে না, ছোট রায়তদের ক্ষেত্রে অবশ্য এটা বিবেচ্য বিষয়। যাদের বিভিন্ন ইনকামের রাস্তা রয়েছে, মাল্টিপল সোর্স অব ইনকাম রয়েছে তারা কোন কোন ক্ষেত্রে বর্গাদারদের উচ্ছেদ করতে পারবে না।

কারণ তাদের অন্য রাস্তা রয়েছে। আর একটা বর্গাদার যাতে পায়, তাদের জমি যাতে পায়, তাদের জমি যাতে উত্তরাধিকারসূত্রে বর্গাদার যাতে পেতে পারে এই আইন হওয়া উচিত বলে আমরা মনে করি। প্রকৃত চাষী ছাড়া জমির অধিকার কারো থাকা উচিত নয়। খাস জমির ক্ষেত্রে এমনও দেখা গিয়েছে যে জমির মালিক ছেড়ে দিয়েছে কিন্তু সরকারী আমলাদের তৎপরতার অভাবে দীর্ঘদিন পরে সেই জমি সরকারী দখলে নিয়েছে ফলে সেই চাষীদের ১৯৬২ সাল থেকে খাজনা দেওয়ার জন্য রেণ্ট দেওয়ার সার্টিফিকেট জারী করা হচ্ছে। অথচ সরকার দখল নেওয়ার আগেই মালিকরা জমি ছেড়ে দিয়েছে। এই যে অবস্থার কথা সেটা আমি মাননীয় ভূমি রাজস্বমন্ত্রীকে ভেবে দেখতে অনুরোধ করবো। যদি এমন দেখা যায় জমি নেওয়ার আগে মালিক তার জমি ভাগচাষীকে ছেড়ে দিয়েছে তার অংশ সেই খাজনা তাহলে রেহাই দেওয়া উচিত। তা না হলে একদিকে মালিক জমি ছেড়ে দিয়েছে, অন্যদিকে জে, এল, আর, ও সারটিফিকেট জারী করছে ১৯৬২ সাল থেকে এই খাজনা দেওয়ার জন্য। আর একটা কথা। অনেক ক্ষেত্রে হিসাব না দেওয়ার ফলে বা ভুল বশতঃ অনেক

ছোট ছোট রায়ত-এর জমি ভেসটেড হয়ে গিয়েছে। এই জমি ফেরত যাতে পেতে পারে তারজন্য ভূমি রাজস্বমন্ত্রীকে অনুরোধ করবো তিনি যেন এটা ভেবে দেখেন। যে ক্ষেত্রে ছোট ছোট জমির মালিক যারা তাদের ক্ষেত্রে তারা যাতে জমি চাষ করতে পারেন বর্গাদারদের সঙ্গে একটা সমঝোতা করে এই রকম প্রগতিমূলক ব্যবস্থা আইনে করা যায় কিনা সেদিকে ভেবে দেখবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো।

**শ্রীসুরত আলি খান:** মাননীয় সভাপতি মহাশয়, আজকে ভূমি রাজস্বমন্ত্রী মহাশয় তিনি যে নীতি অনুসরণ করে জমি বন্টন এবং জমি দখল আরম্ভ করেছেন আমার মনে হয় এটা তিনি শিব গড়তে বানর গড়ে ফেলেছেন। আমার কেন্দ্রে ২৪ নম্বর মৌজায় সাহাপুর গ্রামে এক বাইনপত্র ফকির সাহেবের একটা দরগা আছে এবং ওই দরগায় ৬৩৯ নম্বর দাগে জমির পরিমাণ ৫০ শতক এবং ওই সব বর্গায় চাষ আবাদ করছিল আশ্রমের যে সেবায়েত আছে জেহের শেখ। সে প্রতি শুক্রবার শিন্নি টিন্নি দেয়। কিন্তু এই যে জমি দখলের সাড়া পড়ে গিয়েছে তারই সুযোগ নিয়ে সি পি, এম দলের লোকেরা লাল নিশান পুঁতে সেই দরগার নিশানা করে ফেলেছে।

[5-50—6-00 p.m]

ওটা Settlement Record-এর জমি। Settlement-এ পত্তন আছে। সেই জমি জোর করে দখল করে নিয়েছে। তাই আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়কে এটা জানাচ্ছি। ১নং খতিয়ানে ঐ সাহাপুর মৌজায় ২০৪৬ দাগে জমির পরিমাণ ৪১ শতক। ঐ Settlement Record-এ বড় পীরসাহেবের দরগা আছে। শাহাপুর এবং নবীনগরে ইদ ও বখরীইদের জমায়েতের নামাজ বহুকাল থেকে হয়ে আসছে। এবার সেই জমি জোর করে দখল করে নিয়ে এমনভাবে কুপিয়েছে যে সেখানে নামাজ পড়া অসম্ভব। এই নামাজ ১৭ই February হয়ে গেল। তারা এবার সেখানে কোদাল দিয়ে সমান করে কোনরকমে নামাজ পড়ে। এই ঘটনার আগে ৬ই February সেখানকার মুসলমানরা তেহট্ট থানায় O C.-র কাছে এক রেজিষ্ট্রীকৃত দরখাস্ত পেশ করে সমস্ত ঘটনা জানান। নদীয়ার D. M.-এর কাছে এই ঘটনা জানিয়েছিল। Land Revenue Minister-এর কাছে একনলেজমেন্ট রিসিট দিয়ে দরখাস্ত করেছিল। কিন্তু কোন জায়গা থেকে কোন সাড়া পাওয়া গেল না। তেহট্ট থানা থেকে এই জায়গাটা ২-২½ মাইল দূরে। কিন্তু কোন কিছু হল না। আমি সকল দলের দৃষ্টি আকর্ষণ করছি যে এইভাবে ধর্মীয় কাজে বাধা বিঘ্ন উঠলে minority-র ধর্মের কি অবস্থা হবে সেটা চিন্তা করুন। আমি একনলেজমেন্ট রিসিট, Settlement Record ইত্যাদি দাখিল করব এবং আশা করব আপনি এর সুবিচার করবেন। আর একটা কথা গত ৪ঠা জানুয়ারী তেহট্টের ২নং ব্লকে গোপীনাথপুর গ্রামে ওয়াজুদ্দিন মণ্ডল একটা জমিদারীর কাছারী বাড়ী ১২-১৩ বছর ধরে খোস কবলা করে সেখানে থাকতো। আগে সেখানে কাপড়ের দোকান ছিল—সেই দোকান উঠে গেছে। কিন্তু এই বাড়ীটা জমিদারের ফার্ম land-এর উপর নয়। সেই বাড়ীতে ৪ঠা জানুয়ারী ১০০-১৫০ লোক অস্ত্র নিয়ে মই লাগিয়ে ছাদের উপর উঠে লাল নিশান পুতেছে এবং ঘরের তালা ভেঙে ২টা বেঞ্চ একটা টেবিল ও কিছু তৈজসপত্র নিয়ে গেছে। ৬ই February F. R. হয়েছে। এটা কল্পিত নয়।

থানায় এফ, আই, আর, হয়েছে। থানা থেকে সাব ইনস্পেক্টার গিয়ে তদন্ত করেছেন, দু'জন আসামীকে ধরেছেন। কিন্তু দুঃখের কথা ঐ সাব ইনস্পেক্টারের কাছে আসামীদের নাম ছিল তাদের বাড়ী সার্চ করলেন না। সার্চ করলে অস্থাবর সম্পত্তিগুলি পাওয়া যেতো। তাছাড়া চারজন লোককে চিনতে পারা গিয়েছিল। একজন লোক তার নামে চার্জসিট পর্যন্ত হয়ে গেল। এই হাউসে একদিন

আমাদের ভূমিরাজস্ব মন্ত্রীমহাশয় বলেছিলেন, যে তিনি অস্ত্র সস্ত্র নিয়ে—যখন ভূমি দখল আলোচনা হচ্ছিল, তখন তিনি বলেছিলেন যে এই রথ চলবে, কোনদিন থামবেনা। এই রথ এখন ছাদের উপর গিয়ে উঠেছে। আরো কিছু বলবার বাকী ছিল কিন্তু আজকে তা আর বলবো না। আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীনাথানিয়েল মুরমুঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় ভূমি এবং ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন তা আমি সমর্থন করছি। এটা সমর্থন করতে গিয়ে গুটি কয়েক কথা আমি এই হাউসের সামনে রাখতে চাই। আমরা এবারে যখন অধিবেশনে সমবেত হয়েছি একটা বিরাট কিষাণ আন্দোলনের পর, যুক্তফ্রন্টের বিভিন্ন শরিক দল, বিভিন্ন এম, এল, এ, বিভিন্ন কর্মী যারা এখানে আছে, আমরা অন্যান্য বৎসরের চেয়ে নূতন অভিজ্ঞতা নিয়ে এই বিধানসভায় এসেছি। কারণ যে বেনামী জমি দখল, ভেষ্ট জমি দখল নিয়ে যে বিরাট আন্দোলন বাংলাদেশের উপর দিয়ে গিয়েছে তাতে সমস্ত শরিক দলের কর্মীরা অল্প বিস্তর সে সম্পর্কে বাস্তব অভিজ্ঞতা সঞ্চয় করে এসেছে। আজকে এই যে জমি দখলের দাবী, যে আন্দোলন সুরু হয়েছিল সারা বাংলাদেশে, এটা শুধু বাংলাদেশেই নয় সারা ভারতবর্ষে এই জাতীয় আন্দোলন এর আগে কোন দিন হয়নি। এই নূতন আন্দোলনে সারা পশ্চিমবাংলা উদ্বেল হয়ে উঠেছিল। বাংলাদেশের গরীব মানুষ, গরীব চাষী, ভূমিহীন চাষী, ভাগচাষী যারা দীর্ঘদিন বড় বড় জোতদারের পায়ের তলায় ছিল, যাদেরকে দাবিয়ে রাখা হয়েছিল, আইনের শৃঙ্খলে, পুলিশের অত্যাচার যারা এতদিন পায়ের নীচে ছিল তারা আজকে মাথা তুলে দাঁড়িয়েছে। বিভিন্ন দলের সংগঠন ও নেতৃত্ব নিয়ে এগিয়েছে এবং রাজস্বমন্ত্রী যেকথা বলেছেন অভূতপূর্ব, এর আগে হয়নি তা ঠিক। তারা সুশৃঙ্খলভাবে এগিয়ে গিয়ে জমি দখল করছে, বেনামী জমি দখল করছে, ভেষ্ট জমি দখল করছে। এই আন্দোলনে আজকে একথা স্পষ্টই বলতে পারা যায় যে বাংলাদেশের চাষীদের আন্দোলন অন্য পর্য্যায়ে উন্নীত হয়েছে। এই জিনিসটা খেয়াল রেখে আমি মাননীয় রাজস্বমন্ত্রীর কাছে কয়েকটি বক্তব্য নিবেদন করবো। আজকে আমরা শুনেছি এবং আগেও শুনেছি যে ভূমি সংস্কার আইনের একটা সংশোধনী এই বিধানসভায় আনা হবে ভূমিরাজস্ব মন্ত্রী এই প্রতিশ্রুতি আমাদের কাছে দিয়েছেন। কি আনা হবে না হবে তা বিস্তারিতভাবে না বললেও মোটামুটিভাবে এইটুকু রূপরেখা আমাদের কাছে রেখেছেন। তার খানিকটা হচ্ছে যে ভূমির সিলিং-এর ক্ষেত্রে মোটামুটিভাবে পুরাণো নীতিই কার্যকরী করবেন। কিন্তু পুরাণো নীতিতে যেখানে মাথাপিছু ভিত্তিক ২৫ একর জমি রাখার কথা ছিল সেটা তিনি পরিবার ভিত্তিকে নামাচ্ছেন। এটা সত্যিই প্রগতিশীল পদক্ষেপ সেবিষয় সন্দেহ নেই। কিন্তু আজকে বাংলাদেশের যে গণতান্ত্রিক আন্দোলন, চাষীদের জমির ক্ষুধাকে মিটাতে গেলে এই সংশোধনী কতটুকু কাজে লাগবে এটা আমার এবং আমার দলের একটু সংশয় আছে।

[6-00—6-10 p.m.]

আজকে বাংলাদেশে যে চাষীদের যে ভূমির ক্ষুধা সেই ক্ষুধাকে মিটাতে গিয়ে আমাদের সংবিধান সংশোধনের দাবীতে নিশ্চয়ই সোচ্চার হতে হবে। কিন্তু এই বিধানসভার মধ্যে যুক্তফ্রন্টের বিভিন্ন শরিকদলের একটা দায়িত্ব আছে। যতদূর সম্ভব এটাকে প্রগতিশীল একটা সংশোধনের পর্যায়ে নিয়ে যাওয়া হবে। আমরা মনে করি এই যে সিলিং-এর ক্ষেত্রে পরিবার ভিত্তিতে ২৫ একর যেটা তিনি আনছেন এটা আমরা নিশ্চয়ই আমরা সমর্থন করব কিন্তু সমর্থন করতে গিয়ে একটা কথা আমি বলব যে আমাদের এইভাবে সংশোধন-এর ক্ষেত্রে যদি রাখা যায় তাহলে বাংলাদেশের ভূমিহীন চাষীদের দাবী কোনদিন মেটাতে পারব না। তাই উচ্চ সীমা ২৫একর যদি আমরা রাখি, পরিবার ভিত্তিতে সিলিং-এর ক্ষেত্রে যেটা বাংলা কংগ্রেস সদস্য বিরোধীতা করেছেন, মাথাপিছু ২ একরের হিসাবে জমি দিয়ে সীমা ধরে পরিবার ভিত্তিতে সর্বোচ্চ ২৫ একর, যেটা আমরা বলছি সেটা যেন মাননীয় মন্ত্রী

মহাশয় বিবেচনা করে দেখেন। মাথাপিছু ২ একর জমি যদি আমরা ভূমি সিলিং-এর ক্ষেত্রে পরিবারের যে পরিমাণ জমি হবে তার উপরে সিলিং বেঁধে দিই তা হলে অসুবিধা হবে। ইকনমিক হোল্ডিং এর কথা বাংলা কংগ্রেসের সদস্য বলেছেন যে, ইকনমিক হোল্ডিং হবে না কিন্তু নিম্নতম যদি ৫একর রেখে ৫ একরের নিচে কোন জমি থাকবে না আর উপরে হচ্ছে ২৫ একর। তাহলে আন-ইকোনমি কোন হোল্ডিং থাকছে না। কেরালার ক্ষেত্রে যুক্তফ্রন্ট সরকার যে ভূমিসংস্কার আইন সেখানে এনেছিলেন তাতে একথা বলছি যে কেরালার যে আইন ভূমি রাজস্বমন্ত্রী নিশ্চয় আমার চেয়ে বেশী ভালো জানেন কিন্তু এই হাউসে একথা বলার প্রয়োজন আছে যে সেখানে কেরালার গড় পরিবারে ৫ জন করে ধরা আছে এবং সেখানে যে হিসাবে সিলিং ধরা হয়েছে ১২ পয়েন্ট ষ্টাণ্ডার্ড একর। ১২ পয়েন্ট ষ্টাণ্ডার্ড একর ৫ জনের পরিবারে বেশী রাখতে পারবে না। তার উপরে যদি কোন জনসংখ্যা থাকে তাহলে সবচেয়ে বেশী ২০ একর পর্যন্ত রাখতে পারবে। সেই প্রশ্ন উঠতে পারে বা এখানে প্রশ্ন উঠেছে কোন কোন মহল থেকে যে এইভাবে সিলিং যদি আমরা মাথাপিছু ২একর বেঁধে দিই জনসংখ্যা যখন বাড়বে তখন আবার কি জমি দেওয়া হবে বা কোন জায়গায় যদি কমে তাহলে কি জমির সংখ্যাটা সেখানে নামানো হবে। এই প্রশ্ন আসে। আমরা একটা জিনিষের উপর জোর দিতে চাচ্ছি যে ভূমির সিলিং-এর ক্ষেত্রে নতুন বিধানের পর ফসল বাড়ানোর উপর নজর দিতে হবে। সরকারের কৃষি বিভাগের সহযোগীতায় যাতে প্রতি একরের উৎপাদন বাড়ানো যায় তাহলে সেই জমি দেবার বা জমি কমানোর এই প্রশ্নটা গৌণ হয়ে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বাংলাদেশে যে পরিমাণ জমি আছে তার মোটামুটি একটা হিসাব ১৯৬১ সালের সেন্সাসের রিপোর্টে ছিল সেটা হচ্ছে যে ১০ একরের বেশী জমি আছে এইরকম চাষীর সংখ্যা হচ্ছে ৯·৮ ভাগ কৃষকের হাতে ৩১·৭ ভাগ জমি আটকানো আছে। আমরা যদি ২ একর সিলিং এবং সর্বোচ্চ সিলিং আমরা যদি ২৫ একর করি তাহলে ১০ একর করে যদি পরিবারকে দিই তাহলে আমরা হিসাব করে দেখেছি অন্তত ২ লক্ষ একর উদ্বৃত্ত জমি বাংলাদেশে পাওয়া যাবে। যেখানে এত সংশোধন করার পর এবং আরও যে নতুন সংশোধন করার কথা বলা হচ্ছে তাতে ২ লক্ষ কি ৩ লক্ষ একরের মত জমি আমরা পাব। কিন্তু সারা বাংলাদেশে যেখানে ১৩৫লক্ষ একর আবাদী জমি আছে সেই ১৩৫ লক্ষ একর আবাদী জমিগুলি থেকে অন্তত ৩০-৪০ লক্ষ একরের মত উদ্বৃত্ত জমি আমরা যদি আমরা টেনে বের করতে না পারি তাহলে যুক্তফ্রন্ট হিসাবে ভূমিহীন চাষীদের সামনে আমাদের কোন বক্তব্য রাখতে পারব না। যুক্তফ্রন্টের যে ৩২দফা কর্মসূচী এই কর্মসূচীর মধ্যে ১৫ কি ১৬ ধারায় একটা কথা বলা আছে সেটা হচ্ছে যে যুক্তফ্রন্ট সংগ্রামের হাতিয়ার। এবং জমির ক্ষেত্রে কি কলকারখানার ক্ষেত্রে এই আন্দোলনকে উন্নীত করা এবং আন্দোলনকে ধাপে ধাপে সামনের দিকে এগিয়ে নিয়ে যাবার জন্য যুক্তফ্রন্ট জনসাধারণের কাছে প্রতিশ্রুতিবদ্ধ। আজকে যেভাবে সিলিং-এর কথা বলা হচ্ছে তাতে ১লক্ষ কিংবা ২ লক্ষ একর জমি উদ্বৃত্ত হয় এবং ভূমিহীন চাষীদের সামনে এই দাবী নিয়ে যাই যে আমরা তোমাদের এই দিতে পারছি, তাহলে চাষীদের মনে প্রচণ্ড হতাশার সৃষ্টি হবে। জমির এই লড়াইকে তীব্রতর করতে হবে। এবং সংশোধনের ক্ষেত্রে নতুন দৃষ্টিভঙ্গী আমাদের নিতে হবে। ইকনমিক হোল্ডিং-এর প্রশ্নটা একটা স্থূল দৃষ্টিভঙ্গী থেকে না দেখে উৎপাদন বাড়ানোর জন্য দৃষ্টিপাত করতে হবে। এবং চাষীর হাতে যাতে বেশী জমি দেওয়া যায় সেই দৃষ্টিভঙ্গী থেকে এটা আমাদের বিচার করতে হবে।

মিঃ ডেপুটীস্পীকার স্যার, আমি আর একটা কথা বলেই আমার বক্তব্য শেষ করছি। সেটা হচ্ছে এই, বেনামী জমি ধরার ক্ষেত্রে আমাদের যে ভূমি সংস্কার আইন আছে—তার ৫(ক) ধারা এমনভাবে সংশোধন করতে হবে। কারণ এই ৫(ক) ধারার মধ্যে যে দুর্বলতা রয়েছে, তার সুযোগ নিয়ে বড়লোক জোতদাররা তাদের জমি বেনামী করছে। আর একটা হচ্ছে আমাদের সংবিধানের ২২৬ ধারা সংবিধানের মৌলিক অধিকারের ক্ষেত্রে নিশ্চয়ই আমি স্বীকার করি এটা থাকা উচিত। কিন্তু বাংলাদেশের জমি-আন্দোলনের ক্ষেত্রে দেখা যাচ্ছে বার বার চাষীর ন্যায্য অধিকারের উপর

ইনজাংশন জারী করে আরো জটিলতার সৃষ্টি তারা করছে। এমতাবস্থায় বাংলাদেশে এমন একটা আন্দোলন গড়ে তোলা দরকার যাতে কেন্দ্রীয় সরকার বাধ্য হন এই ২২৬ ধারার সংশোধন করে নিতে, ভূমি সংস্কারের ক্ষেত্রে জটিলতা দূর করবার জন্ম এটা সরকার সংশোধন করে নেন।

আর একটা বিশেষ ঘটনার প্রতি আমি সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি বিহার থেকে পশ্চিমবাংলায় যে ইস্লামপুর মহকুমা এসেছে, সেখানে এখন যে সেটেলমেণ্ট হচ্ছে সেই সেটেলমেণ্টকে R. S Settlement নাম দেওয়া হয়েছে। এই ইস্লামপুরের সেটেলমেণ্ট R. S. সেটেলমেণ্ট হতে পারে না। কারণ পশ্চিমবাংলা সরকারের হাতে পূর্বেকার কোন প্রামাণিক কাগজপত্র নাই। বিহারে ১৯০২ সনে সেটেলমেণ্ট হয়েছিল। সেই কাগজপত্র পশ্চিমবঙ্গ সরকারের কাছে নাই। কাজেই ওখানকার সেটেলমেণ্ট যেন নূতনভাবে করা হয়। তিনি যে সংশোধন আইন করেছেন ভূমিহীনদের ভূমিদানের ভিত্তিতে যেন রেকর্ডে তাদের নাম লিপিবদ্ধ হয়। আর এই R. S. সেটেলমেণ্ট নাম রাখা হলে বিহারের কাগজপত্র জাল করে জোতদাররা সেটেলমেণ্ট অফিসারদের দেখাচ্ছেন। কাজেই অফিসারদেরও সেটা মানা ছাড়া উপায় থাকছে না। সেখানে যে অবস্থা চলছে, তাতে তাকে একটা সাম্প্রদায়িক সংঘর্ষ হিসাবে রূপ দেওয়া হচ্ছে। ঐ ইস্লামপুর সাব্‌ডিভিসনে বিহারের কাগজপত্র যতদূর পাওয়া যায়, তার ভিত্তিতে তিনি যেন নূতন করে সেটেলমেণ্ট করবার ব্যবস্থা করেন। এই অনুরোধ ও আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীরবীন্দ্রনাথ মণ্ডল :** স্যার, গতকাল কুলটিতে জোতদারের বন্দুকের গুলিতে যে S. U. C. সমর্থক ব্যক্তি আহত হয়েছিল, সেই মন্মথ সরকারের dead body আজ মিছিল করে বিধানসভা ভবনের উত্তর ফটকে আনা হয়েছে। সেই জোতদারকে arrest করা হোক এবং তার বন্দুকও বাজেয়াপ্ত করা হোক্‌। মন্ত্রীমহাশয়কে সেখানে যাওয়ার জন্য আপনার মাধ্যমে তাঁকে অনুরোধ করছি।

**শ্রীঅক্ষয়কুমার বর্মা :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার বক্তব্যের প্রথমে আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। এটা শুনে হয়ত আপনারা আশ্চর্য্য হবেন যে অভিনন্দন বিরোধীপক্ষ থেকে কি করে আমি জানাচ্ছি ব্যক্তিগতভাবে। এইজন্য যে এটা সত্যি কথা যে বাংলাদেশের কায়েমী স্বার্থের মূলে যে তিনি কুঠারাঘাত করতে পেরেছেন এটা সত্যিই অভিনন্দনযোগ্য এবং ব্যক্তিগতভাবে আমি তাঁকে এ ব্যাপারে খুব সমর্থন করি। কিন্তু এটা সমর্থন করতে গিয়ে দু-চারটা কথা আমাকে বলতে হচ্ছে যেটা অতীব সত্য। আমার মনে হয় এখানে হাউসে যাঁরা আছেন, তাঁরা এটা অন্ততঃ মনে মনে স্বীকার করে নেবেন, বাইরে হয়ত স্বীকার করতে পারবেন না। এমনকি সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ও এ সম্পর্কে যথেষ্ট খবর রাখছেন। তবুও তিনি এটা স্বীকার করবেন কিনা জানি না। প্রথম কথা হচ্ছে একটা ভূমি সংস্কার সম্পর্কে, ভূমি নীতি সম্পর্কে তিনি সদিচ্ছা প্রকাশ করেছেন, এবং ভাল ভাল আইন করেছেন বাংলাদেশের সাধারণ মানুষের কথা চিন্তা করে। তাদের নিপীড়িত অবস্থা থেকে ভাল অবস্থায় নিয়ে যাবার একটা সদিচ্ছা তাঁর রয়েছে।

[6-10—6-20 p.m]

কিন্তু সঙ্গে সঙ্গে আমি একথা বলব যে সারা বাংলাদেশের মধ্যে এই ভূমিরাজস্ব দপ্তরের বিরুদ্ধে এবং এই ভূমি সংক্রান্ত যে নীতি অনুসৃত হচ্ছে তার বিরুদ্ধে আওয়াজ উঠল কেন? এর মূল কথা হল এই যে, সরকারের নীতি ঠিক আছে আদর্শ ঠিক আছে। যেমন উদাহরণস্বরূপ বলতে পারি বলা হয়েছে যে জোর করে যদি কেউ এমন কোন লোকের জমিতে ধান কেটে থাকে যা বাস্তবিকপক্ষে কাটা

উচিত ছিল না, অন্যায়ভাবে জমি দখল করা উচিত নয়, দখল করলে ফেরত দেওয়া হবে ইত্যাদি ভাল ভাল কথা বলা হয়েছে আমাদের বিধানসভার মধ্যে এবং সরকারের নীতি সম্পর্কে যে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল তার মধ্যে। কিন্তু বাস্তবক্ষেত্রে কি হয়েছে, সেই নীতি একটা গৃহীত হয়েছে ঠিকই—উচ্চস্তরে মন্ত্রী পর্যায়ে একটা নীতি গৃহীত হয়েছে, কিন্তু শেষ দিকে ঐ নীচুস্তরে তা বাস্তবে রূপায়িত হয় নি। এইজন্য হয়নি সাধারণ মধ্যবিত্ত গরীব জনসাধারণ তারা দেখল যুক্তফ্রণ্টের মন্ত্রীরা তো জনপ্রিয় যুক্তফ্রণ্ট সরকার ইত্যাদি বহু কথা বলেন কিন্তু কৈ আমরা তো অনুভব করতে পারছি না। এই কথাগুলির প্রতি আপনার মাধ্যমে আমি সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, সাধারণ মানুষ তারা এটা অনুভব করতে পারছে না এবং যেহেতু গ্রামের সাধারণ মধ্যবিত্ত লোকের সংখ্যা বেশী সেইহেতু তারা মুখর হয়ে উঠল যে, মুখে যুক্তফ্রণ্ট সরকার খুব ভাল ভাল কথা বল্লেও আমাদের গায়ে কিন্তু হাত দিয়েছেন। আমরা তো জমিদার জোতদার নই, আমরা সাধারণ গরীব মানুষ, আমাদের কিছু কিছু রক্ত ঝরালো এই যুক্তফ্রণ্ট সরকার। এই কারণে আমি বিশেষ করে বলব যে, অনেক ভাল ভাল কাজ করা সত্বেও এবং সাধারণ মানুষের জন্য অনেক ভাল ভাল আইন করা সত্বেও বাস্তবিক পক্ষে সাধারণ মানুষের গায়ে হাত দেবার জন্য তাদের গায়ের রক্ত ঝরানোর জন্য কাজ করেছেন, সেজন্য তারা নিজেদের জনপ্রিয় করতে পারেন নি। তারপর আর একটা কথা বলব, সেটা হল এই যে, আমি কুচবিহারের কথা বলছি। কুচবিহারের মধ্যে তুফানগঞ্জ মহকুমায় বহু উদ্বাস্তু এসেছ পাকিস্তান থেকে। তারা এসে তথাকথিত জোতদারদের পাল্লায় পড়ে কিছু কিছু ভেষ্টেড জমি কিনেছে। ভেষ্টেড জমি কেনার পর দেখা গেল যে কিছুদিন ভোগদখল করে থাচ্ছিল, এর পরে এই রকম ফলিমারী, রামপুর, মহিষকুচি প্রভৃতি অঞ্চল আছে বিস্তীর্ণ এলাকা যেখানে অধিকাংশ উদ্বাস্তু বাস করেন—সেখানে আগে জঙ্গল ছিল, এখন সেই জঙ্গল পরিষ্কার করা হয়েছে—সেখানে দেখা গেল ১০ বিঘা, ১২ বিঘা, ১৪ বিঘা এই রকম ভেষ্টেড জমি কিনে তারা ভোগদখল করে থাচ্ছিল। যাই হোক এখানে এসে মাথা গুজবার জায়গা পেয়েছে, কিছু জমি পেয়েছে, কোনরকমভাবে তারা জীবিকা নির্বাহ করছিল, কিন্তু বর্তমানে এমন অবস্থা দেখা দিয়েছে ৬ বিঘা আইনে স্যার, সেখানে দেখা গেল ১২ বিঘা যে জমি চাষ করে প্রকৃতপক্ষে তাদের আরো হয়ত ২/৪ বিঘা জমি দরকার, তা না হলে তারা বাঁচতে পারে না, কারণ ওখানে কিছু কিছু চর জমি রয়েছে ডিঙ্গি জমি রয়েছে—সেখানে ১৩/১৪ বিঘা জমি না হলে চলতে পারে না, সেখানে যদি ৬ বিঘা হয় তাহলে চিন্তা করে দেখুন পরিবারটার কি অবস্থা। আমি সেটা পরে বলছি, তার আগে একটা কথা বলছি একটা প্রবাদ বাক্য হয়ে গেছে সেটা হল তিন একরের যুক্তফ্রণ্ট এই কথাটার মাধ্যমে একটা ক্ষোভ প্রকাশিত হয়েছে।

তার কারণ প্রতি ক্ষেত্রে যদি ৬ বিঘা অর্থাৎ ২ একর করে জমি রাখতে পারে তাহলে তাতে যে সামান্য ফসল হয় তা দিয়ে তারা চলতে পারে না। এর ফলে সে যে ঐ ৬ বিঘা জমিই রাখতে পারবে সেটা ঠিক নয়। স্যার, ঐ জঙ্গলের চরের মধ্যে যার ৬ বিঘা জমি রয়েছে সে ঐ ৬ বিঘা জমিই রাখতে পারবে এটা কেমন বিচার একটু ভেবে দেখুন। কাজেই এটা মূল্যায়ন করা দরকার যে একই দাম হতে পারে না। সেইজন্য এসমস্ত জায়গার লোকেরা যে দাবী ধরেছে সেটা অন্ততঃ বিচার করা দরকার যে ৬ বিঘার বেশী জমি রাখতে পারবে। অত্যন্ত আনন্দের বিষয় যে যুক্তফ্রণ্ট সরকারের পক্ষ থেকে এই ধরণের নির্দেশ দেওয়া হয়েছিল। কিন্তু নির্দেশ দিলে কি হবে—সেটা এখন পর্যন্ত কার্যকরী হয়নি এবং একটি ক্ষেত্রেও কার্য্যকরী হয়নি। কিছুদিন আগে তু'নম্বর নদীর চর হয়ে যাওয়ায় কিছু কিছু ফসল হয়। সেখানে যারা ৯/১০ বিঘা জমি দখল করেছিল তাদের যদি ৬ বিঘা রাখতে হয় তাহলে অবস্থা কি হবে সেটা একটু ভেবে দেখা দরকার। কাজেই আমি অনুরোধ করবো যে এগুলি বাস্তবক্ষেত্রে প্রয়োগ করা যাচ্ছে কিনা ভেবে দেখতে হবে। কাজেই এই ভুল-ভ্রান্তির দিকে যদি না যুক্তফ্রণ্ট সরকার নজর দেন এখন হয়ত গায়ের জোরে তা মানছেন না কিন্তু

একদিন আসবে যখন গায়ের জোর উড়িয়ে দেবে, তখন তাহলে এর ফল ভুগতে হবে। তারপর স্যার, আমি আর একটি কনসট্রাকটিভ এ্যাসপেক্ট সম্বন্ধে দু একটি কথা বলব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী এখানে রয়েছেন। এ বিষয়ে আমি তাঁর দপ্তরের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের কুচবিহারের রামপুর অঞ্চলে ফলিমারি, রামপুর, মহিষকুচি, শালবাড়ি ইত্যাদি এই সমস্ত জায়গায় যে ফরেষ্ট রয়েছে, মহারাজার আমলেও সেখানে জঙ্গল ছিল। হাজার হাজার উদ্বাস্তু যখন এলেন তখন তারা এসমস্ত জায়গা জবরদখল করলেন। তারা এসে ঐ সমস্ত জংলাজমি উদ্ধার করে বহু জমিকে আবাদী জমিতে পরিণত করলেন। এখন সেই সমস্ত জায়গায় ফসল খুব ভাল হচ্ছে। কিন্তু আমি দু একটি গ্রামের নাম বলছি, যেমন গরভাঙাঘাটলকা, নাজিরনদেহতিথাতা ইত্যাদি। এই সমস্ত এলাকাগুলির জমি তারা ভোগ করছে। কিন্তু ১৯৬৮ সালে যে বন্যা হয়ে গেল তাতে তাদের একটা অভিজ্ঞতা হল যে যখনই তারা গভর্নমেন্টের কাছে লোন নিতে যায় তখনই তাদের লোন দেওয়া হচ্ছে না। কারণ, ফরেষ্ট জমি একদিকে তারা মর্টগেজ দিতে পারবে না, তার জন্য সিকিউরিটি দিতে পারে না, সেই জন্য লোন পায় না। তার ফলে দেখা গেল তারা এই সম্পর্কে বিশেষভাবে অবহেলিত হচ্ছে। তারা বলল, এই সমস্যা সমাধানের জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করা হোক। আমি শুনেছি এবং যতদূর সংবাদ নিয়ে জেনেছি তাতে এটুকু বলতে পারি যে, ভূমি রাজস্ব বিভাগ থেকে বনবিভাগে লেখা হয়েছে এবং এটা নিয়ে অনেক চেষ্টাও হয়েছে, কিন্তু আজ পর্যন্ত তার সুরাহা হল না। বনবিভাগ থেকে ভূমি রাজস্ব বিভাগে ভূমি এখন পর্যন্ত হস্তান্তরিত হল না। তাই আমি এবিষয়ে ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী একজন বিচক্ষণ লোক, নিশ্চয়ই তিনি এটা স্বীকার করবেন। তাই আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, এটা কি পাথর চাপা পড়ে থাকবে? আমি অনুরোধ করছি, এই পাথর তিনি দয়া করে তুলে ফেলুন। আর একটি বিষয়ে আমি ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, সেটা হচ্ছে, হাট-ঘাট থেকে সরকার অনেক টাকা পেয়ে থাকেন। হাট-ঘাট, পথ, এ্যাপ্রোচেবেল রোডসগুলি দিয়ে বর্ষার সময় যাতায়াত করা যায় না। বর্ষার সময় নিতান্ত শোচনীয় হয়ে থাকে, এবং সেতুর ব্যবস্থা তো নেই বললেই চলে। পানীয় জলের ব্যবস্থা নেই, স্যানিটেসনের ব্যবস্থা নেই। আমি আশা করবো, মন্ত্রী মহাশয় এগুলির উন্নতির জন্য একটু চেষ্টা করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-20—6-30 p.m.]

**শ্রীধনঞ্জয় কর:** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রীমহাশয় যে ব্যয়বরাদ্দের প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি প্রস্তাব রাখছি। স্যার, ১৯৫৩ সালে যখন ভূমি সংস্কার আইন আনা হল তখন সেই আইনের প্রণয়নকারীরা যে উদ্দেশ্য তাতে ব্যাখ্যা করেছিলেন সেই উদ্দেশ্য সার্থক করতে গিয়ে সম্পূর্ণভাবে তাঁরা ব্যর্থ হয়েছেন সেই আইনের কয়েকটি গলদ থাকার জন্য। আমাদের মাননীয় মন্ত্রীমহাশয় সেই গলদ সংশোধন করার প্রস্তাব আনছেন। আমি তার সঙ্গে আর একটা সংশোধন করার জন্য যাতে তিনি বিশেষভাবে চেষ্টা করেন সেই অনুরোধ করবো। স্যার, এই আইনের গলদ থাকার জন্য আইনে যারা জোতদার বা বেশী জমির মালিক ছিলেন তাঁরা কাগজে কলমে যদিও ২৫ একরের সীমার মধ্যে চলে এলেন কিন্তু আবার এই আইনের মাধ্যমেই হুবহু সেই জমি রাখতে সক্ষম হয়েছিলেন। সেই আইনের গলদ হচ্ছে একটা দেবোত্তর আর একটা মিতাক্ষরা আইন। এরজন্য ২৫ একরের উর্ধে বহু জমি জমির মালিকরা তাঁরা রাখতে সক্ষম হয়েছিলেন। যদিও মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন দেবোত্তর আইনের সংশোধন আনাবেন, আমি সেজন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি কিন্তু সঙ্গে সঙ্গে বলছি যে, যদি মিতাক্ষরা আইনের সংশোধন না করেন তাহলে গলদ থেকে যাবে কিনা সেটা তিনি দেখবেন। যদি তাঁর ক্ষমতার বাইরে হয় এই আইনের সংশোধন করা তাহলে তাঁকে বলব, এমনভাবে আইন করবেন যাতে মিতাক্ষরা আইনের কেউ সুযোগ গ্রহণ

করতে না পারেন। কোন জাতি বা বিশেষ কোন সম্প্রদায় যাতে তার সুযোগে বেশী জমি রাখতে না পারেন সেজন্য যেন তিনি ভালোভাবে চেষ্টা করেন বা আইন সেইভাবে প্রণয়ন করেন— এই অনুরোধ আমি তাঁকে জানাবো। তারপরে স্যার, বলি, যুক্তফ্রন্ট থেকে আমরা চেষ্টা করেছিলাম বা আমাদের উদ্দেশ্য ছিল যে ছোট বা ভূমিহীন চাষীদের আমরা মঙ্গল করবো। কিন্তু স্যার, কার্যত অনেক ক্ষেত্রে আমরা দেখেছি যে, অনেক জায়গায় আমাদের ভুল বোঝাবুঝির জন্য বা আইনের ভুল ব্যাখ্যা করার জন্য বা ঠিকমত আমরা পরিচালিত না করার জন্য ছোট এবং ভূমিহীন চাষীরা বহু জায়গায় নির্যাতিত হয়েছে, তাদের মেহনতের ফসল থেকে তারা সম্পূর্ণভাবে বঞ্চিত হয়েছে। স্যার, এবিষয়ে অনেক মাননীয় বন্ধু বলেছেন, আমি বেশী কিছু বলব না; দৃষ্টি আকর্ষণ করলাম মাত্র। স্যার, যেগুলি খাস জমি বলে প্রচারিত হয়েছে সেগুলিকে অনেকে জোর করে দখল করে নিয়েছেন বা তার ধান কেটে নিয়েছেন। স্যার, এই প্রসঙ্গে আর একটা কথা বলি, অনেক গরিব বা ভূমিহীন কৃষক বহু কষ্টে অনেক জোতদারের কাছ থেকে জমি কিনেছিল নিজেদের অর্থ দিয়ে। তারা রেজিষ্ট্রি করেই সেই সমস্ত জমি নিয়েছে এবং তারাই তার দখলকার ছিল এবং শস্য উৎপাদন করেছিল। কিন্তু জমিদাররা যে আবার সেই সমস্ত জমি ভেষ্ট করে দিয়েছেন, সেটা তারা জানতে পারেনি এবং রেকর্ডেও অনেক সময় তা ধরা পড়েনি। তারা রেকর্ড দেখেই নিয়েছেন কিন্তু ভেষ্ট বলে ধরতে না পারাটা হ'ল তাদের অপরাধ। এখন সমস্ত ভেষ্ট জমিকে নিতে হবে বলার ফলে, হয়েছে কি যাদের ২/৩ বিঘা জমি এইভাবে নেওয়া ছিল তাদের কাছ থেকেও তা নিয়ে নেওয়া হয়েছে এবং তার ফলে আজকে অনেক লোক খুবই বিপদে পড়েছেন। তারপর স্যার, বলি, স্বরাষ্ট্র দপ্তরের প্রশংসা করতে গিয়ে ভূমিরাজস্ব মন্ত্রী বলেছেন, সহযোগিতার কথা। সেখানেও আমাদের ভুল হয়েছে। ঢালোয়া অর্ডার দেওয়া হয়েছিল, এবং ধরে নেওয়া হয়েছিল যারা ধান কাটছে তারা চাষী এবং যাদের ধান কাটা হচ্ছে তারা জোতদার। সুতরাং ধান কাটায় পুলিশ বাধা দেবেনা। তার সুযোগ অনেক সুবিধাবাদী লোক গ্রহণ করেছে। সমাজবিরোধী বা স্বার্থান্বেষী লোকেরা নেতৃত্ব দিয়ে শত্রুতা সাধন করেছে বা কিছু আয়ের ব্যবস্থা করেছে। সেক্ষেত্রে আমি বলব, অনেক ছোট ছোট চাষী, ভাগচাষী যারা নিজের মেহনতে, অর্থব্যয়ে উৎপাদন করেছিল তারা পুলিশের সাহায্য নিয়ে তাদের উৎপন্ন ফসল রক্ষা করতে পারেনি এই ঢালোয়া অর্ডারের জন্য। আমার অনুরোধ, সেরকম ত্রুটি যেন ভবিষ্যতে না হয় সেটা দেখবেন। তা ছাড়া কোন কোন রাজনৈতিক দলও তার সুযোগ নিয়েছেন। যেমন নকশালপন্থীরা গোপিবল্লভপুরে বেপরোয়াভাবে ধান কাটতে আরম্ভ করেছিল ৮/৯ হাজার লোক নিয়ে। দু'এক বিঘা জমির মালিক থেকে আরম্ভ করে, যার জমি পড়েছে তারই ধান কেটেছে, কোন বিচার করেনি জমির মালিক গরীব না জোতদার। মাঠের একদিকে নেমেছে এবং কাটা শেষ করে অপর দিকে উঠে চলে গেছে। পুলিশের কাছে গিয়েও কোন প্রতিকার পায় নাই চাষীরা। পুলিশ দাঁড়িয়ে দেখেছে কেবল। ধান কাটায় যারা নেতৃত্ব দিয়েছে, তারা বিভিন্ন খুন ও ডাকাতি মামলার ফেরারী আসামী, ধান কাটায় পুলিশ হস্তক্ষেপ করবে না এই (Order) নির্দেশ থাকার জন্য ধান কাটায় ত বাধা দিলই না, ফেরারী আসামীদেরও ধরার চেষ্টা করলো না। ফলে একদিকে যেমন বিভিষীকার রাজত্ব সৃষ্টি হ'ল অপর দিকে নক্সালদের শক্তি বৃদ্ধির সুযোগ করে দেওয়া হ'ল। এ ভুল যেন ভবিষ্যতে করা না হয়, এই অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুবোধগোপাল গুছাইত:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি এই যে grant-এর যে Provision এনেছেন আমাদের মাননীয় মন্ত্রীমহাশয় সেটা সমর্থন করছি এবং এই একবছরের মধ্যে ভূমি ও ভূমিরাজস্ব বিভাগ কি কি কাজ করেছেন তিনি তার বক্তৃতায় বলেছেন, তার মধ্যে অনেক কিছু আলোচনার। আমার সময় অল্প কাজেই আমি শুধু একটি বিষয় যেটা বিতর্কিত এবং সকলে আলোচনা করেছেন, ঐ যে বেনামী জমি উদ্ধার, সে সম্পর্কে একটু আলোচনা করবো।

উনি বলেছেন যে ৩ লক্ষ/৩½ লক্ষ একর বেনামী জমি উদ্ধার করা হয়েছে। শুধু উনি নয়, আমাদের মুখ্যমন্ত্রীও দিল্লীতে বলে এসেছেন বা আমাদের বাজেটের উদ্বোধনী ভাষণে রাজ্যপাল বলেছেন যে যুক্তফ্রন্ট সরকার নাকি প্রায় ৩ লক্ষ একর বেনামী জমি উদ্ধার করেছেন। যদি এটা হয়ে থাকে তাহলে খুবই ভাল কথা, কারণ এটা আমাদের যুক্তফ্রন্টের একটা ঘোষিত নীতি। কিন্তু প্রশ্ন হচ্ছে এই কথাটার চারদিকে প্রচার চলছে, এমনকি আমাদের যুক্তফ্রন্টের পুস্তিকায়ও প্রচার চলছে যে, আমারা নাকি ৩ লক্ষ একর বেনামী জমি উদ্ধার করেছি। একথা কি সত্য? আমরা কি বেনামী জমি উদ্ধার করেছি? বেনামী জমি মানে হচ্ছে মালিকরা বেশী জমি লুকিয়ে রাখবার জন্য সেটেলমেন্টে তাদের আত্মীয়ের নামে Record করিয়ে রাখছেন। সেখানে সেটাকে রাখতে হলে তাকে সরকার পক্ষ থেকে বেনামী ঘোষণা করতে হবে। সরকার পক্ষ থেকে Vested ঘোষণা করে সেটা দখল নিতে হবে। সেটা খুব সম্ভব অধিকাংশ ক্ষেত্রে দেখা যাবে যে কিছুই করা হয়নি। কতকগুলি লোক হয়ত পতাকা নিয়ে বা না নিয়ে জমি জোর করে দখল করে নিয়েছে। বেশ ভাল কথা। তারা জোর করে দখল করেছে। গরীব লোক কিছু জমি দখল করে নিল। বলা হচ্ছে—এইরকম ভাবে High Court থেকে Injunction হয়েছে, কিন্তু যেখানে Injunction হয়েছে তখন আর উপায় কি আছে। কিন্তু, যেখানে High Court থেকে Injunction হয়নি। সেরকম বহুক্ষেত্র আছে: ভূমিরাজস্ব বিভাগ থেকে কোনও রূপ Step নেওয়া হয়নি। এতে যে সরকারী কর্মী আছেন তাদের ক্ষেত্রে কোনও এনকোয়ারী করা হয়নি। গায়ের জোরে কতকগুলি লোক তাদের মধ্যে ঢুকে গেছে। সুতরাং এটাকে বেনামী জমি উদ্ধার বলা যায়না। এর নাম হচ্ছে দখল। এই দখল যতক্ষণ পর্য্যন্ত না Legalised হচ্ছে, প্রসিডিয়োর অনুসারে যতক্ষণ না সরকারের তরফ থেকে ভূমি সংস্কার কমিটি মারফত বিতরণ করা হচ্ছে, সেটা বাস্তবে টিকবে না বা আইনে টিকবে না। তিনি যদি বক্তৃতাও করেন শেষ পর্য্যন্ত টিকবে না যতক্ষণ পর্য্যন্ত না Legalised করা হচ্ছে। কাজেই আমার অনুরোধ পূর্ব্বে যা ভুল করা হোক না কেন এখন যেন তাকে Legalised করা হয়। আর একটি অনুরোধ ভূমি রাজস্বমন্ত্রীর কাছে, যেন তার বিভাগকে সক্রিয় করে দেওয়া হয়। তিনি স্বীকার করেছেন বা স্বীকার করবেন। আমার আর একটি অনুরোধ, গায়ের জোরে যে ছোট জোতদারের কাছ থেকে জমি বা ধান লুঠ করা হচ্ছে আমাদের যুক্তফ্রন্ট ঘোষণা করেছেন যে তাদের ধান দিয়ে দেওয়া হবে এবং ভাগচাষীকে জমি ফেরত দিয়ে দেওয়া হবে। আমাদের যুক্তফ্রন্ট সরকারের অনেক প্রস্তাব এ পর্য্যন্ত কাগজে কলমে পাশ হয়েছে, অনেক প্রস্তাব কার্য্যকরী হয়নি। আমি অনুরোধ করছি সেটা যদি অবিলম্বে কার্য্যকরী করা না হয় তাহলে যুক্তফ্রন্টের যেটুকু সুনাম আছে তা থাকবে না। এবং সঙ্গে সঙ্গে আমাদের ভূমি রাজস্ব বিভাগ এবং Revenue Department-এর মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ, এই চাষীদের যদি উন্নয়ন করতে হয়, আমাদের ঘোষিত যে নীতি তাতে গরীবদের Loan মকুব করতে হবে, এইরকম লক্ষ লক্ষ মানুষের উপর Notice হচ্ছে গোটা পশ্চিমবাংলায়। সেবিষয়ে বিবেচনা করে অবিলম্বে সিদ্ধান্ত গ্রহণ করা দরকার। সেই সঙ্গে আপনার মাধ্যমে আর দু-একটি প্রশ্নের আলোচনা করে আমার বক্তব্য শেষ করছি। কোন কোনও সদস্য মহাশয় প্রস্তাব করেছেন যে বর্গাদারদের জন্য নূতন নূতন আইন হবে এবং উনি বলেছেন যে চারটি বিল আনছেন। বর্গাদারদের উত্তরাধিকারী সূত্রে বর্গাদার করে দেওয়ার জন্য একটা প্রস্তাব আসছে আমার তাহাতে আপত্তি নাই। কংগ্রেস আমলে যেমন তাড়াহুড়ো করে বিল বা আইন করা হত আজকে সেবিষয়ে বিশেষ চিন্তা করার দরকার আছে। তার ভাল দিকও আছে এবং খারাপ দিকও আছে। আরও ঝগড়া সৃষ্টি করা হবে কিনা, জমি আরও ভাল করে ব্যবস্থা করা হবে কিনা, সে বিষয়ে চিন্তা করে করবার জন্য অনুরোধ করছি। আর এক বন্ধু বলেছেন যে পুকুরের পাড়ে যে Land বা জমি আছে সেগুলিকে Non-agriculture Land করা হোক। আমি বলতে চাই যে পুকুরের পাড় এগ্রিকালচারাল ল্যাণ্ড বা নন-এগ্রিকালচারাল ল্যাণ্ড অথবা পুকুর নন-এগ্রিকালচারাল বা এগ্রিকালচারাল এটা আমার কথায় হবেনা, বহু আগে কোর্টের

সিদ্ধান্ত হয়ে আছে। ১৯৩৫ সালের ফেডারেল কোর্টের সিদ্ধান্ত হয়ে আছে যে কোনটা এগ্রিকালচারাল ল্যাণ্ড আর কোনটা নন এগ্রিকালচারাল ল্যাণ্ড এবং ভূমি শীলিং সম্পর্কে যে আইন করা হয়েছে, সেটাতে আমার আপত্তি নেই। আমার কথা শুধু মন্ত্রীমহাশয়ের নিকট যে এটাকে তাড়াহুড়ো করে কিছু করতে গেলে আবার গোলমালে পড়তে হবে। কাজেই সেবিষয়ে যথেষ্ট চিন্তা করবার আছে।

[6-30—6-40 p.m.)

এবং চিন্তা করে সবদিক থেকে যাতে উপকার হয় তার ব্যবস্থা করুন। এবং বেআইনীভাবে যে জমি দখল করা হয়েছে যাতে পরে আবার সমস্ত ভেস্তে না যায় তার জন্য তাকে লিগেলাইজড যতক্ষণ না করা হয় বা যতক্ষণ না লিগ্যাল ওয়েতে তা করা হচ্ছে ততক্ষণ পর্য্যন্ত খুব অসুবিধা আছে। সুতরাং চিন্তা করে এগুলি করবার জন্য আমি অনুরোধ করছি। যেটা ভুল হয়ে গেছে এমন নাম যদি চান আমি বহু দিতে পারি যা আপনার ডিপার্টমেন্ট ভুল করেছে, যেমন আমার এলাকাতে আছে বিরাট বিরাট জোতদার যাতে বহু জমি আছে তাদের নোটিশ পর্য্যন্ত হয়নি। এর মধ্যে বড় বড় ধনী লোকও আছে যারা দলের মধ্যে ঢুকে গেলে ভাল হবে। যেমন বৃন্দাবন প্রামাণিক আমার এলাকাতে তার প্রায় ১২০০ বিঘা জমি আছে —অবশ্য কিছু ধান কেটে নিয়ে গেছে—কিন্তু যারা নিয়ে গেছে তাদের মধ্যে অনেক বড় বড় লোকও আছে—তারা ভাবছে এই মরশুমে ঢুকে গিয়ে কিছু করে নেওয়া যাক। তাই বলছি যা কিছু করতে হবে প্র্যাণ্ড ওয়েতে করতে হবে। যেগুলি ইললিগ্যাল হয়ে গেছে সেগুলি যাতে লিগ্যালাইজড করা যায় তার ব্যবস্থা করতে হবে। আমার মনে হয় এইরকম হাজার হাজার কেন লক্ষ লক্ষ বিঘা জমি আছে যা আমরা পেতে পারি। সেগুলি লিগ্যাল ওয়েতে তাঁর ডিপার্টমেন্ট সক্রিয় হয়ে কাজ করুন। এনকোয়ারী করে সেইসব বেনামী জমি সারপ্লাস ডিক্লেয়ার করুন সরকার থেকে এবং তা দখল নিয়ে এমন লোককে দিন যাতে প্রকৃত যারা ভূমিহীন যাদের দু একর জমি কম তাদের দিন। গায়ের জোরে যেগুলি দখল হয়েছে সেগুলি ঠিকভাবে বিচার বিবেচনা করে ভেষ্ট ডিক্লেয়ার করে সার্কুলার দিন এবং সেগুলি খুব বিচার বিবেচনা করে দেখুন। এই বলে আমি এই গ্রান্টকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজগদানন্দ রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময় খুব কম আমি কয়েকটি বিষয়ের প্রতি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ভূমি রাজস্বমন্ত্রী মহাশয় এখানে নেই—স্যার, অনেক সময় প্রশ্নের উত্তরে তিনি বলেন যে, জলপাইগুড়ি জেলার ফলাকাটা থানায় মেছুয়া ওয়াক অফ ষ্টেট-এ যে জমি আছে তার পরিমাণ আড়াই তিন হাজার একর পর্য্যন্ত। এটা সুপ্রীম কোর্ট পর্য্যন্ত তারা হেরেছে—তবুও হাইকোর্টের ইনজাংসন নিয়ে গেছে এটা সত্য কথা। তারপর দখল করা হয়েছে—কিন্তু যে পরিমাণ জমি বেনাম হয়ে আছে অদ্যাবধি তার কতটা জমি ভূমিহীন কৃষককে দেওয়া হয়েছে তা আমার জানা নাই। এখন যে পেয়েছে তিনি হচ্ছেন মেছুয়া মহম্মদের নাতি—সে-ই এখন দেখাশুনা করে। তিনি সি. পি. এম. হয়ে গেছেন এবং হওয়ার ফলে তিনি সেই জমি আবার ফেরত পেয়েছেন কিনা জানিনা। এরপর প্রধানত ময়নাগুড়ি, গয়ারকাটা, ধুপগুড়ি, বীরপাড়া, ফলাকাটা, মালবাজার ইত্যাদি হাট এলাকার (মার্কেট ফাণ্ড ল্যাণ্ড) জমির মধ্যে পূর্ববঙ্গাগত কতক পরিবারের আশ্রয়দানের জন্য কতকগুলি বাস্তহারা উপনিবেশ সংস্থাপিত হইয়াছে এবং তাহাদিগকে অতিশয় উচ্চহারে খাজনা ও সেলামী ধার্যে ২৫.৩০ বৎসর মেয়াদে বসবাস করিবার লাইসেন্স দেওয়া হইয়াছে। কিন্তু ঐ উপনিবেশ বা কলোনীর স্থানগুলি প্রকৃত হাটের স্থান হইতে বিচ্ছিন্ন। ঐ সকল উদ্বাস্তু কলোনীবাসীগণের শতকরা ৯০জন তাহাদের বাস্তুভিটাতে কোন ব্যবসাও করেন নাই। অনেকেই চাকুরীজীবি অথবা অবসর প্রাপ্ত জীবনযাপনকারী মধ্যবিত্ত লোক বা ডাক্তার, কবিরাজ ইত্যাদি। কিন্তু ঐ সকল বাস্তহারা উপনিবেশের অধিবাসীগণকে কোন অকৃষি জমির সংক্রান্ত আইনের বিধানমত দীর্ঘ মেয়াদী পাট্টা দেওয়া সঙ্গত। কিন্তু তাহা না দিয়া ইহাদিগকে জলপাইগুড়ি পশ্চিম ডুয়ারস মার্কেট ফাণ্ডের চিরাচরিত অনুমতি দেওয়া হইয়া থাকে। অন্যান্য সাধারণ অকৃষি প্রজাগণ হইতে উচ্চহারে সেলামী

ও খাজনা দিয়া জমি নেওয়া সত্বেও তাহাদের নিজেদের জমিতে আজও পরবাসী। ভূমিতে কোন স্বত্ব নাই, দান বিক্রির কোনও স্বত্ব নাই, বৃক্ষছেদনের কোন স্বত্ব নাই, ভাড়া দেওয়ার কোন স্বত্ব নাই, দিলেও যদিও ঘরবাড়ী আপনার টাকায় তৈরী তবুও তাহার অর্দ্ধেকের দাবীদার সরকার তথা জলপাইগুড়ি পশ্চিম ডুয়ারস বাজার সংস্থা হয়। কাজেই এই যে অবস্থা দীর্ঘ দিন চলে আসছে এবং এখানে যারা বসবাস করছে তারা অধিকাংশই বাস্তুহারা, তারা টাকার এই জের টানতে পারছে না। তাই আমি বলি যে এই সম্বন্ধে যদি বিবেচনা করা হয় তাহলে খুব ভাল হবে। গতবারে আমি বলেছিলাম যে, দার্জিলিং এবং জলপাইগুড়িতে যেসব হাটগুলি আছে তাতে প্রচুর পরিমাণে টাকা আদায় হয়। বর্তমানে দেখছি সেখানে নানা রকম অব্যবস্থায় ঐ টাকা চুরি হয়ে যায়। এদিকে যদি ভালভাবে নজর দেওয়া হয় এবং সরকার যেভাবে চালাচ্ছেন তাতে ঐ হাটগুলিকে যদি নিলাম করা হয় তাহলে আমার মনে হয় অধিক পরিমাণ অর্থ এ থেকে আসবে। আরও অসুবিধা হচ্ছে যে কিছু সমাজবিরোধী লোক জোরজবরদস্তি করে নানা জায়গায় ঘরবাড়ী করে বসে আছে।

যে হাটগুলি আছে সেখানে প্রচুর অর্থ আদায় হয়নি বলা চলে। এই অব্যবস্থার জন্য নানা দিক থেকে সুবিধা গ্রহণ করে। এইভাবে যেখানে সেখানে ঘর পোড়ার ফলে সাধারণ লোকদের অত্যন্ত কষ্ট হচ্ছে। গরু রাখার জায়গা নাই। বর্ষাকালে অসম্ভব অবস্থা। এত পয়সা চুরি যাচ্ছে যে সেখানে যদি নজর দেওয়া যায় তাহলে জনগণের খুব সুবিধা হবে বলে মনে করি। এ ছাড়া ফলাকাটা কেন্দ্রে জমির ব্যাপারে মারামারি হচ্ছে, তাতে সাধারণ লোকই মরছে, এতে কৃষকরাই মরছে। আন্দোলন কাকে বলে? আজকে বেনামী জমি উদ্ধারের কথা উঠেছে। সেখানে বাস্তবে যা দেখছি তাতে যারা ৬ বিঘা ৭ বিঘা জমির মালিক তাদের জমি ছিনিয়ে নেওয়া হচ্ছে। এটাই হচ্ছে বেনামী উদ্ধার। সিলিং-এর নীচে জমি, সেই জমি ছিনিয়ে নেওয়া হচ্ছে, এটাই হল বেনামী উদ্ধার। এ ছাড়া আছে কৃষকদের সংঘর্ষ। বিশেষ করে জলপাইগুড়িতে কিছু কিছু ক্ষেত্রে রাজবংশী ক্ষত্রিয় অধ্যুষিত এলেকায় এবং আদিবাসী এলেকায় প্রত্যেকে আজ কিছু কিছু বুঝতে পারছে। ফলাকাটা কেন্দ্রে ফটনীঘাটা, জয়চাঁদপুর ও কৃষ্ণনগর এই সব জায়গা থেকে সি পি এম সমর্থকরা অবৈধভাবে জমি দখল করেছিল এবং যারা ৬ বিঘা জমির চাষ করত তাতে তাদেরই দলের লোকদের ঢুকিয়ে দিতে চেষ্টা করেছিল। প্রথমে কিছুটা কার্য্যকরী হয়েছিল। ইদানীং সেখানে ভীষণভাবে পেটান হয়। এখন এরা বুঝতে পারছে আমরা কার বিরুদ্ধে লড়াই করছি, আত্মীয় স্বজনের বিরুদ্ধেইতো লড়াই করছি। আজকে যাদের উৎখাত করে আমরা বসছি, আমাদের আবার উৎখাত করে অন্যদের এনে বসাবে, আমাদেরও তো একই অবস্থা হবে। ফলে এখন অবস্থা খানিকটা ভালর দিকে যাচ্ছে। সরকার যদি সেখানে শান্তি শৃঙ্খলা না রাখে তাহলে তারা নিজেরাই সেখানে সেদিকে নজর দিয়ে শান্তি এবং শৃঙ্খলার ব্যবস্থা করবে।

**শ্রীসমরেন্দ্রনাথ ওঝা:** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজস্ব মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন, আমি তা সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। প্রথমেই রাজস্ব মন্ত্রী মহাশয় বেনামী জমি উদ্ধারের জন্য যে সাফল্য অর্জন করেছেন সেজন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। এই অভিযানের কয়েকটি ক্ষেত্রে ভুল ত্রুটি হয়েছে, তা তিনি অস্বীকার করেননি এবং তার প্রতিকারও করবেন বলে আশ্বাস দিয়েছেন। এ বিষয়ে সাধারণভাবে নিরাপত্তার কোন অভাব ঘটেছে বলে আমি মনে করতে পাচ্ছিনা। আমি জানি নিরাপত্তার অভাব ঘটলে কোন সংস্কারই সার্থক হতে পারে না। তবে এটা বুঝা দরকার, কোন বিশেষ স্তরে নয়, সমাজের সকল স্তরে নিরাপত্তার ব্যবস্থার জন্যই সকল প্রকার সংস্কার সাধন প্রয়োজন। আমি একথা নিশ্চিতভাবে বিশ্বাস করি যে এই দৃষ্টিতে যুক্তফ্রন্টের ভূমি সংস্কার-এর নীতি সম্পূর্ণ সমর্থনযোগ্য। এই প্রসঙ্গে বিহার থেকে হস্তান্তরিত পুরুলিয়ার ক্ষেত্রে ভূমি সংস্কারের আইনগুলি প্রযোজ্য হওয়ার ফলে যে কয়েকটি সমস্যার উদ্ভব হয়েছে, তার কয়েকটির দিকে আমি ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি অবশ্য এখানে উপস্থিত নাই।

কিন্তু তবু আমি আশা করছি যে আমার বক্তব্যগুলি তাঁর নজরে আসবে। প্রথম কথা হচ্ছে পুরুলিয়ায় বহু অনাবাদী উঁচু ডাঙ্গা পড়ে রয়েছে। এগুলি অতি অনুর্বর। আবহমান কাল থেকে এগুলিতে কখনও চাষ হয় নাই এখনও হয় না। তবে বর্ত্তমানে সেটলমেণ্ট হওয়ার পর এগুলি কৃষি জমি হিসাবে পরিগণিত হচ্ছে। আমি সামাজিক ন্যায়দৃষ্টি থেকে এটা অনুরোধ করব ভূমি রাজস্ব মন্ত্রীকে যে এগুলিকে যেন কৃষি জমি বহির্ভূত হিসাবে পরিগণিত করা হয় এবং সেই হিসাবে তিনি ব্যবস্থা অবলম্বন করেন।

[6-40—6-50 p.m.]

তারপর খাজনার ক্রমবর্ধমান হার আইন চালু হবার ফলে যে সমস্যার উদ্ভব হয়েছে তাতে দেখছি কেবল এই অনাবাদি জমিগুলিই নয়, এর সঙ্গে এমন কতগুলি জমি রয়েছে যেমন উঁচু পোড়া জমি যেগুলো ৩ বছর অন্তর অন্তর এক একবার চাষ হয় সেগুলো যদি কৃষি জমির হিসেবের বহির্ভুত না রাখা হয় তাহলে চাষীদের উপর যে অতিরিক্ত চাপ পড়বে সেটা তারা বহন করতে পারবেনা। আগে অনেক চাষী পাঁঠা বা ঘি দিয়ে অর্থাৎ কাইণ্ড রেণ্ট দিয়ে জমি ভোগ করত। কিন্তু নতুন আইনে তাদের খাজনা অত্যন্ত উচ্চহারে ধার্য করা হয়েছে অর্থাৎ বিঘা প্রতি ৩ টাকা হার। পতিত বা ডাঙ্গা জমির বিচার নেই। ফলে তাদের খাজনা বহন করা দুঃসাধ্য হয়ে পড়েছে। কাজেই সেখানে যাতে সাধারণ রেটে খাজনা ধার্য করা হয় সেদিকে আমি রাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তারপর পুরুলিয়া জেলা ১৯৫৬ সালে বাংলাদেশের অন্তর্ভুক্ত হয়েছে এবং সেখানে ১৯৫৪ সালে পশ্চিমবাংলার এষ্টেট এ্যাকুইজিসন এ্যাক্ট চালু হয়েছে। ওই আইনে ১৯৫৩ সাল থেকে যেসব হস্তান্তর বাতিল করবার কথা রয়েছে তাতে ওই তারিখটি যদি পরিবর্তন বা পুনর্বিবেচনা না করা হয় তাহলে অনেক চাষী অত্যন্ত ক্ষতিগ্রস্ত হবে। একথা বলে এই বাজেট সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআবদুল কোয়াইয়ুম মোল্লাঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের ভূমি রাজস্বমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এনেছেন আমি তাকে সমর্থন করছি। ইতিহাসের গতি অনুসারে সামন্ত প্রভুদের শোষণের নাগপাশ থেকে সমাজের উৎপাদিকা শক্তিকে মুক্তি দেবার জন্য পশ্চিমবাংলার কৃষকরা যে কঠিন সংগ্রাম আরম্ভ করেছে সেই সংগ্রামে ভীত হয়ে সামন্ত প্রভুরা নানাভাবে, নানাদিকে ষড়যন্ত্র সৃষ্টি করছে। আমরা দেখছি গ্রামে গ্রামে সাম্প্রদায়িক হাঙ্গামা, গ্রামে গ্রামে খুন জখমের ইন্ধন জুগিয়ে এখানে এসে বলছেন গেল, গেল। আজকে কৃষকদের মধ্যে যে সাম্প্রদায়িক প্রীতি দেখা দিয়েছে, হিন্দু মুসলমানের মধ্যে যে প্রীতি দেখা দিয়েছে তাতে আমি বলতে পারি এই সামন্ত প্রভুরা যে-কোন ষড়যন্ত্র করুক না কেন ওই প্রীতি তারা ভাঙ্গতে পারবেনা। আজকে হিন্দু মুসলমান জাতি-ধর্ম নির্বিশেষে এক হয়ে এই নিপীড়ন, এই অত্যাচারকে রোধ করবার জন্য একসঙ্গে সংগ্রাম করে চলেছে এবং তাকে এই সামন্ত প্রভুরা ভেঙ্গে খান খান করতে পারছেনা। তাই আমরা দেখেছি মালদহ, ডায়মণ্ডহারবারে এবং বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করবার জন্য যে ষড়যন্ত্র হয়েছিল সেটা কার্যকরী হয়নি। এই সংগ্রামের মধ্য দিয়ে কৃষক তার মূল পথ অবলম্বন করেছে এবং সাম্প্রদায়িক হাঙ্গামা দূর করে সম্প্রীতি সৃষ্টি করেছে। আজকে অনেকে শরিকী সংঘর্ষের কথা বলছেন। এটাও ওই সামন্ত প্রভুরা সৃষ্টি করেছে, তারাই ষড়যন্ত্র করছে কেমন করে কৃষককে হত্যা করা যায়। ভূমির উপর গোলমাল লাগিয়ে দিয়ে তারপর কোন এক শরিক দলের আশ্রয় নিচ্ছে এবং এইভাবে অনেক সময় শরিকী সংঘর্ষ সৃষ্টি হচ্ছে। তাই আমাদের শরিকদের চিন্তা করা উচিত এই সমস্ত লোক কারা? এরা হচ্ছে জমিদার, জোতদার, তারা এই সমস্ত ভূমি বন্টন ব্যবস্থা মেনে নিতে রাজি নয়, তারা কৃষকদের হত্যা করতে চায়। কাজেই জোতদার এবং অন্যদিকে হচ্ছে কৃষক। এই যে শরিকী সংঘর্ষের কথা বলা হচ্ছে তাতে দেখা যাচ্ছে এর একদিকে হচ্ছে জমিদার এবং জোতদার এবং অন্যদিকে হচ্ছে কৃষক। এই জমিদার এবং জোতদাররা কৃষকদের এগিয়ে দিয়েছে হত্যা করবার জন্য।

তাই আমি মনে করি যে আমাদের ভূমি রাজস্ব মন্ত্রী যদিও সীমিত ক্ষমতার মধ্যে কাজ করছেন —এটা যদি তিনি বলেন যে আরো শক্ত ও কঠোর আইন এনে এই জোতদারদের হাতে বন্দুক বা অন্যান্য অস্ত্র ছিনিয়ে নেবার ব্যবস্থা করবেন তাহলে নিশ্চয়ই আরো আমরা দেখেছি যে আগ্নেয়াস্ত্র দ্বারা তারা যেভাবে এই দুর্গ সৃষ্টি করছে, সেই আগ্নেয়াস্ত্র সিজ করার ব্যবস্থা আমাদের করতে হবে যাতে এই আগ্নেয়াস্ত্র তারা ব্যবহার করতে না পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের দেশে পি, ডি, এ্যাক্ট নেই বা তার কোন প্রয়োজন নেই। কিন্তু আজকে ঐ সমাজবিরোধীরা এই সমস্ত জমিদার জোতদারদের পক্ষ অবলম্বন করে আমাদের গরীব চাষী বা ভাগচাষীদের উচ্ছেদ করার জন্য নানাভাবে ব্যস্ত হয়েছে। তারজন্য যে কোন উপায় বার করে একটা নতুন আইন প্রণয়ন করে যাতে এই সমস্ত সমাজবিরোধীদের আটকে রাখার ব্যবস্থা করা যেতে পারে, সেদিকে আমি দৃষ্টি দিতে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আজকে আমাদের এখানে একটা রেকর্ড সংশোধনের প্রয়োজন হয়ে পড়েছে। আমরা দেখেছি যে বি, ফর্ম সাবমিট করেও সেখানে সেই সমস্ত জোতদার যাদের জমি উদ্বৃত্ত হয়, তারা এই গরীব চাষীদের মধ্যে সেই উদ্বৃত্ত জমি বিক্রি করে দিয়েছে। আজকে যখন জমি ভেস্ট হয়ে যাচ্ছে, জমি যখন ধরতে যাওয়া হয়, তখন দেখা যায় যে এই গরীব চাষীদের ধরা হচ্ছে। অপরদিকে দেখা যায় যে সেই জোতদার যারা জমি বিক্রি করে দিয়েছে তারা সেই কমপেনসেসনের টাকা দিয়ে অন্যান্য কাজে লাগাচ্ছে। আজকে সেদিকে লক্ষ্য রাখার বিশেষ প্রয়োজন হয়ে পড়েছে। যদি কোন জায়গায় সেই কমপেনসেসনের টাকা দিয়ে দেওয়া হয়ে থাকে তাহলে সেগুলো আদায় করার ব্যবস্থা করতে হবে অথবা সেই কমপেনসেসনের টাকা তাদের দেওয়া বন্ধ করে দিতে হবে। যদি কোন গরীব চাষী সেই ভূমি ক্রয় করে থাকেন তাহলে নিশ্চয়ই তাকে কেমন করে কতজমি সে কিনেছে বা সেটা কেমন করে কমপেনসেট করা যায় সেদিকে লক্ষ্য দিতে হবে। সেদিক দিয়ে আমি মনে করি এই রেকর্ড সংশোধনের দিকে লক্ষ্য রেখে বি ফর্ম সাবমিট করে যে গণ্ডগোলের সৃষ্টি করা হয়েছে সেদিকটা একটু লক্ষ্য রাখবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের আমলে ৩ একর জমির খাজনা মকুব করা হয়েছে। আজকে দীর্ঘদিন কংগ্রেসী শাসনের মধ্যে কোনদিন তারা এই কথা চিন্তা করতে পারেন নি যে আজকে এই সমস্ত জমির মালিককে—তাদের জমির খাজনা মকুব করে দিতে পারে—তাই আজকে পশ্চিমবাংলার যে পদক্ষেপ এই পদক্ষেপ আজকে সমস্ত ভারতবর্ষের শিক্ষার বস্তু হয়ে দাঁড়িয়েছে। আজকে পশ্চিমবাংলার কৃষকরা যেভাবে সংঘবদ্ধ হয়েছে তাদের জমি উদ্ধার করবার জন্য—নানা কায়দায় এই জমিদার জোতদাররা এককালে তাদের জমি লুণ্ঠন করে নিয়েছিল, তাদের উপর নানা অত্যাচার করেছিল, কৃষক রমণীদের উপর অত্যাচার করে তাদের হত্যা করে এই সমস্ত জমি এতদিন তারা লুণ্ঠন করে রেখেছিল, আজকে সেই জমি উদ্ধারের আশ্বাস তারা পেয়েছে। আমি জানি সেই জমি তারা দখল করতে গেছে সংঘবদ্ধভাবে। কিন্তু একটা উপমা আপনি দেখাতে পারেন যে সেই সমস্ত কৃষক যারা জমি উদ্ধারের জন্য গেছে তারা ঐ জমিদার, জোতদারের বাড়ীর মহিলাদের উপর হামলা করেছে? একটা জায়গাতেও দেখাতে পারবেন না। সেই সমস্ত কৃষকরা কি জোতদারদের বাড়ী লুণ্ঠন করেছে? নিশ্চয়ই তা হয়নি। কিন্তু আমাদের অনেক নজির আছে যে জমিদার জোতদার এককালে কৃষকদের হত্যা করেছে। কৃষক রমণীদের উপর অত্যাচার করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বর্গাদারদের উপর যে আইন আসছে—সেই বর্গাদার যারা তেভাগা আন্দোলন করেছিল কাকদ্বীপে, তার জন্য অনেক মহিলা প্রাণ দিয়েছিল যেমন অহল্যা, বাতাসী, উত্তরী, প্রভৃতি এই সমস্ত মহিলা—আজকে আবার সেই তেভাগা আইন বর্গাদারদের জন্য আসছে এবং আমি দাবী করছি যে তাদের যে দাবী ছিল সেই বর্গাদাররা যেন তেভাগা ভাগ পায় এবং সেই বর্গাদারদের উচ্ছেদ বন্ধ আইনকে যেন কার্য্যকরী করা হয়। এই কথা বলে আমি এই বাজেটের সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Md. Solimuddin**

जनाब डिपुटी स्पीकर साहब तथा लैण्ड-रेवेन्यू मिनिस्टर साहब !

आज जोतदार के नाम से जमीन दखल हो रहा है। यह तो मैं ताउद करूंगा कि जमीन दखल जरूर हुआ है। जो २२ साल में नहीं हुआ वह एक साल में कुछ हुआ। इसके साथ-साथ यह भी देखा गया कि बहुत से गरीब लोगों की जमीन—और इस मर्तबा तो धान का भी लूटमार हुआ। धान का ही लूटमार नहीं बल्कि कहीं कहीं तो मर्डर भी हुआ। हमारे रेवेन्यू मिनिस्टर साहब तो यह सब जानते हैं। लेकिन उनका कहना था कि जिस जोतदार के पास जमीन ज्यादा है उसी का दखल हुआ है। लेकिन बहुत से छोटे छोटे किसानों की जमीन भी दखल हो रहा है, और धान का लूटमार हुआ। हाल ही में—इसके साथ-साथ देखा गया कि वहाँ पर इसलामपुर सब-डिविजन—वो बिहार का आया हुआ इलाका था और वहाँ जो मुसलमान लोग रहते हैं—हमारे रेवेन्यू मिनिस्टर साहब पहले बोले थे हम में कि जिसकी जमीन कम है और दखल कर लिया गया है वो उसे वापस कर दी जायेगी। मैंने रेवेन्यू मिनिस्टर साहब से अपील की थी कि जोतदार की जमीन दखल हो रहा है, आप के जमाने में हो रहा है उसकी जिम्मेदारी आपकी है क्योंकि वो आप करा रहे हैं और यह बहुत खुशी की बात है।

तो पाकिस्तान के जो भाई आये हुये हैं वो गरीब मुसलमान हैं और उस जमीन पर बसे हुये हैं। आप की ही निकाली हुई जमीन है जोतदारों से और उनको बसाया गया है तो उन लोगों को कम से कम तीन एकड़ जमीन मिलनी चाहिये और खजाना माफ होना चाहिये जैसा कि आप बोले हैं और आपने लिखा हैं। इसके साथ साथ उन्हें बैल भी दिये जायें। लेकिन यह अभी तक नहीं हो सका। अभी इसके साथ साथ कुछ हमारे मिनिस्टर साहब ने जोतदारों का नाम लिया लेकिन हमारे कुछ साथी वहाँ जो रहते हैं वो एक दिन में चार-चार पार्टी बदलते हैं—अभी सी० पी० एम० तो अभी सी० पी० आई तो अभी फरवर्डब्लाक। वो बिलकुल किसी पार्टी के आदमी नहीं—वो स्वार्थ के आदमी हैं—स्वार्थ की बजह से हमारे रेवेन्यू मिनिस्टर साहब को बदनाम करा रहे हैं। मैंने देखा है कि कभी हावड़ा से कभी नदीया से कभी जलपाईगुड़ी से लोगों को बुलाकर वहाँ बसाते हैं। हाल ही में देखा गया कि टीकापड़ा बस्ती को पहले लूटा गया और फिर उस बस्ती में आग लगा दी गयी। आग दी नहीं बल्कि उस बस्ती की मुर्गी तक लूट कर ले गये। हमारे रेवेन्यू मिनिस्टर साहब का कहना हैं कि जोतदार की जमीन दखल हो रहा है मैं भी मानता हूँ। हमारे रेवेन्यू मिनिस्टर साहब ठीक ही कहते हैं। लेकिन उस बस्ती में जो गरीब मुसलमान हैं वो मजदूरी देते हैं जो आदि करते हैं उन्होंने क्या कसूर किया कि उन लोगों के गाँव को आग लगा दी गयी। यही नहीं—एक आदमी को कहा कि मेम्बर बनो। उसने इन्कार किया। इन्कार करने पर उसके घर में आग लगा दिया। उसको पकड़ कर ले गये, उसकी बीबी को पकड़ कर ले गये, उसकी लड़की

को पकड़ कर ले गये और जाड़े के दिन में खलिहान में डालकर रख दिया—बल्कि पुलीस जाकर छुड़ाया। यह हमारे रेवेन्यू मिनिस्टर ने नहीं बताया था कि वहाँ आग लगा दी गयी थी। तो मैं मिनिस्टर साहब से अपील करूंगा कि आप इस्लामपुर सब-डिविजन को देखें—यह आपकी जिम्मेदारी है कि वहाँ कानून का पालन हो। आप जानते है कि वहाँ गलती हो रहीं है और इसको सुधारने का काम आपका है।

चौबीस परगना में २६ फरवरी को दो आदमी हमारे वहाँ सरहद पर नाम करने के लिये आये थे और उन्हें पाकिस्तानवाले पकड़ कर ले गये हैं। हिन्दोस्तान और पाकिस्तान में सरहद को लेकर कुछ मामला है तो हमारे लोगों को पकड़ लिया जाता है और पकड़ कर पाकिस्तान ले जाता है। तो रेवेन्यू मिनिस्टर साहब का फर्ज होता है कि वो इधर ध्यान दें। हमारा झगड़ा बोर्डर नापने का है निशान लगाने का है। रेवेन्यू मिनिस्टर साहब को आपिले कि कानूनी कारवाई करें और हमारे उन लोगों को वापस लाना जरूरी है।

**শ্রীমোকসেদ আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীমহাশয় ভূমি রাজস্ব খাতে যে ব্যয়বরাদ্দের দাবী রেখেছেন তা সমর্থন করতে উঠে দু'একটা কথা আমি বলতে চাই। স্যার, সাম্রাজ্যবাদের আমল থেকে কৃষককুল সংগ্রাম করে এসেছে। দেশ স্বাধীন হওয়ার পর দেখেছি কংগ্রেস সরকারের আমলে বাংলাদেশের মেহনতী কৃষক, গরীব কৃষক, ক্ষেতমজুর মাথা তুলে দাঁড়াতে পারেনি, তারা আন্দোলন করেছে, বার বার সংগ্রাম করেছে কিন্তু কায়েমী স্বার্থ, আমলাতন্ত্র এবং পুঁজিবাদী রাষ্ট্রের কাছে তারা মাথা নত করেছে, এমনকি জীবন দিয়েছে। সেই ইতিহাস আপনি জানেন। সামান্য ১ বছরের মধ্যে যুক্তফ্রণ্ট সরকারের আমলে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রীমহাশয় একজন অভিজ্ঞ কৃষক নেতা এবং সংগ্রামী পুরুষ, তিনি যেটুকু কাজ করেছেন তাতে আমরা দেখেছি গ্রামে গরীব মানুষের মধ্যে একটা জোয়ার, বন্যা এসেছে এবং যেখানে বাধা ছিল সেটা ভেঙ্গে গেছে। এই যে ভেঙ্গে চলেছে, সংগ্রাম চলেছে এটাকে অনেকে নিতে পারছেন না। যাঁরা পুরান দৃষ্টিভঙ্গী নিয়ে পিছনের দিকে পড়ে আছেন, সেই আমলাতন্ত্র, কায়েমী স্বার্থ, জোতদার জমিদার শ্রেণীর লোক, সেই কংগ্রেস পার্টি বা তার প্রতিভূ যারা তারা আঁতকে উঠছেন, তাঁরা ভয় করছেন এজন্য যদি সংগ্রাম চলতে থাকে তাহলে বাংলাদেশে কৃষক আন্দোলন, সংগ্রাম, ভবিষ্যতে যে নতুন ইঙ্গিত নিয়ে আসছে তাকে দমন করা যাবে না। এই নতুন দৃষ্টিভঙ্গীর সাথে যারা দৃষ্টি মেলাতে পারছেন না তাঁরা আঁতকে উঠছেন। মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীমহাশয়কে অভিনন্দন জানাব এইজন্য যে অল্প সময়ের মধ্যে তিনি যেটুকু কাজ করেছেন এই সীমাবদ্ধ শক্তির মধ্যে সংবিধান পথে, তারজন্য তিনি অভিনন্দন যোগ্য। আমাদের ভুলত্রুটি হয়েছে, কোথায় কোথায় হয়েছে তিনি স্বীকার করেছেন, সেগুলি সংশোধন আমাদের করতে হবে। সংশোধন করে নিয়ে ভবিষ্যতে সঠিক পথে চলার জন্য তিনি আমাদের সঠিক পথের নির্দেশ দেবেন। আমি একটি বিষয়ে ভূমি রাজস্ব মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। সেটা হচ্ছে ১ বছরে যেটুকু সাফল্য হয়েছে বা যেটুকু ভুলত্রুটি হয়েছে তিনি তাঁর বাজেট বক্তৃতায় সেটা বলেছেন কিন্তু বিস্তৃতভাবে বাংলাদেশের কৃষকের স্বার্থে, কৃষক আন্দোলনের স্বার্থে তিনি একটা পুস্তিকা ভূমি রাজস্ব বিভাগ থেকে প্রকাশ করুন, সেই পুস্তিকার মাধ্যমে নির্দেশ থাকবে যাতে ভুলত্রুটি না হয়। কৃষক আন্দোলন যাতে নতুন পথে চলতে পারে তার দিকে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা জিনিসের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটা হচ্ছে সাফ কোবালা করে যেসব জমি বিক্রি হয়েছে, বন্ধক রেখে যেসব জমি দখল করছে বড় বড় ব্যবসায়ীরা তার দিকে দৃষ্টি দেবেন। বহু আদিবাসীর জমি বড় বড় জোতদার এবং গ্রামের মহাজনরা ফাঁকি দিয়ে নিয়েছে

[7-00—7-10 p.m.]

আদিবাসীরা জমি বিক্রী করতে গেলে সরকারের অনুমতি নিতে হয়, অনুমতি না নিয়ে বহু জমি এইভাবে বিক্রি হয়ে গিয়েছে, তারা ভূমিহীন হয়ে গিয়েছে। সেই আদিবাসী যাতে তাদের জমি ফিরে পায় আগামী দিনে নিশ্চয় তার জন্য ব্যবস্থা করবেন। এই বলে আমি ভূমি রাজস্ব মন্ত্রীর ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅহীন্দ্র সরকার ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমাদের ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন আমি সেটা সমর্থন করে এখানে কিছু বলতে চাইছি। সাত্তার সাহেব থেকে সুরু করে এই হাউসের ও পক্ষের সকল মেম্বাররা ভূমিরাজস্ব বিভাগ সম্পর্কে বলতে গিয়ে এই ব্যয়বরাদ্দের দাবীর বিরোধিতা করতে যেয়ে অনেক কথা চিৎকার করে বললেন এবং আমাদের এখানে আমাদের জেলার যে কংগ্রেস প্রতিনিধি আছেন কংগ্রেস দলের হুইপ তাঁর বক্তব্য এখনও শুনি নি। কিন্তু তাঁরা যে চিৎকার করছেন সে সম্বন্ধে বলতে গিয়ে বলতে হচ্ছে এই আইন তো অনেকদিন আগেই পাশ হয়েছিল। কংগ্রেস আমলে এই আইন তৈরী হয়েছিল। কিন্তু আমরা কি দেখেছিলাম? অন্য জেলার কথা বলছি না। আমাদের জেলা পশ্চিম দিনাজপুরে মাননীয় জয়নাল আবেদিন সাহেব বেনামী করে এবং ভেষ্ট জমি এতদিন পর্যান্ত দখল করে ছিলেন। শুধু তাই নয় জয়নাল আবেদিন সাহেবের শ্বশুর অর্থৎ তাঁর কাকা হন তিনি পাকিস্তানে চলে গিয়েছেন, কিন্তু তার জমি বেনামী করে দখল করে রেখেছিলেন। তিনি পাকিস্তানে যাবার সময় গরীব কৃষকদের বিক্রি করে চলে গিয়েছেন। ওঁনার আত্মীয়, ওঁনার পাশের গ্রামের লোক ভাঙ্গাপাড়ার রজব আলি সাহেব তার ভাই অনেকদিন আগে পাকিস্তানে চলে গিয়েছে এবং পাকিস্তানে নিজের যা সম্পত্তি ছিল তা এক্সচেঞ্জ করে চলে গিয়েছিল। হঠাৎ দেখা গেল যে পাকিস্তানে চলে গিয়েছে ১৪ বছর আগে তার জমি কংগ্রেসের আর একজন নেতা বাগা সাহেবের নামে দলিল করা হয়েছে। কৃষক উচ্ছেদ করবার জন্য জয়নাল আবেদিন সাহেবের প্ররোচনায় এটা হয়েছে। আর একজনের কথা বলছি মোস্তার উদ্দিন কংগ্রেসের একজন নেতা। তার ৫৫ একর জমি। সেই বেশি জমি যখন কৃষকরা নিতে গিয়েছে তখন তারা চারিদিকে চিৎকার করেছে। তার পাশের গ্রামে গিয়ে জয়নাল আবেদিন সাহেব মিটিং করেছেন, ওই সব জোতদার, জমিদার যাদের জমি চলে গিয়েছে, এই বলেছেন যে, তোমরা বাংলা কংগ্রেসে চলে যাও, অন্য পার্টিতে চলে যাও। ওই এলাকার বাংলা কংগ্রেস নেতা ঘোষণা করেছেন, ওরা আমাদের কেউ নয়, কংগ্রেসের দালাল, ওরা আমাদের দলকে ব্যবহারের চেষ্টা করছে। ওই এলাকার কৃষকরা এখনও পর্য্যন্ত ওই জমি দখল করতে পারে নি। এইবার যখন আন্দোলন করেছে তখন চিৎকার আরম্ভ হয়েছে। এতদিন ওরা পুলিশ ব্যবহার করেছে নিজেদের স্বার্থে। এখন পুলিশকে ওদের নিজেদের কাজে লাগাতে পারছে না। জয়নাল আবেদীন সাহেবের বাড়ীতে আগে একটা পুলিশ ক্যাম্প ছিল।

এই হচ্ছে একটার পর একটা ঘটনা। ১৯৬৬ সালে যখন আমি D. I. R. বালুরঘাট জেলে 3rd divisiòn prisoner হিসাবে ছিলাম তখন দেখেছি অনেক সাঁওতাল কৃষক জেলে এসেছে। কি অভিযোগ তাদের বিরুদ্ধে? তাদের গা, হাত, পা দিয়ে রক্ত পড়ছে। তাদের জিজ্ঞাসা করায় তারা বললে থানার দারোগা আমাদের মেরেছে। আমরা জানতাম না যে জমি আমরা চাষ করি সেটা ঐ কংগ্রেস নেতার। ঐ জমির ধান নিতে দেয়নি। পুলিশ ঐ জোতদারের পক্ষ নিয়ে থানায় ডাকাতির মামলা করে আমাদের জেলে দিয়েছে। এখন যুক্তফ্রন্টের নীতি অনুযায়ী ঐ জমি তারা দখল নিয়েছে। এই অবস্থা দিনের পর দিন আমাদের জেলায় হয়েছে। ঐসব কংগ্রেস নেতারা এতদিন শাসন ক্ষমতায় ছিল বলে কৃষকরা কিছু করতে পারেনি। ঐ এলাকার মাত্র ২/৩ হাজার বিঘা বিলি করা হয়েছিল। সমস্ত জমি আবার vague একর সমস্ত জমিই জোতদারের দখলে ছিল।

আবেদিন সাহেব নিজের এলাকাতেই যান না এবং তাঁর এলাকায় সমস্ত কংগ্রেসীরা ওঁর বিরোধী। তারা সমস্তই syndicate। তিনি ভয়ে ঐ এলাকাতে ঢুকতে পারেন না। তিনি এখানে বসে যত কথাই বলুন না কেন এই হচ্ছে সেখানকার অবস্থা। আমার জেলায় ধনাইপুরের চৌধুরী সাহেবদের বহু বেনামী জমি আছে। এসব সম্বন্ধে কোন কথা শুনিনি। ওঁর এক বন্ধু মোল্লাহার Estate-এ রহমতুল্লা সাহেবের বিরাট সম্পত্তি Wakf Estate-এ vest হয়েছিল। সে High Court এ Case করে injunction করে এবং High Court সেই injunction vacate করে দিয়েছে। Supreme Court-এ Case হয়েছে, কিন্তু injunction হয়নি কোন কাগজ দেখাতে পারেনি বলে। কিন্তু সে কয়েক হাজার বিঘা জমি দখল করে রেখেছে। সেজন্য বলছি এতদিন পর্যন্ত যা চলে এসেছে তা আর চলবে না আপনারা একটু ধৈর্য্য ধরুন।

**শ্রীজয়নাল আবেদিন ঃ** Sir, on a point of personal explanation, আপনি জানেন বাংলাদেশে একটা কবিতা আছে কুকুর কামড়ালে কুকুরকে কামড়ান যায় না। ঐ অভিযোগ বার বার এখানে উঠেছে এবং আমি Challenge করেছি। ওঁর যদি ক্ষমতা থাকে উনি প্রমাণ করুন এবং প্রমাণ হলে আমি resign করব, না হয় উনি করবেন। ১৯৬২ সাল থেকে এই অভিযোগ চলে আসছে। ভূমিরাজস্ব মন্ত্রী মার্কসবাদীর লোক। আমি Challenge করছি তিনি যদি একটা Case প্রমাণ করতে পারেন তাহলে পদত্যাগ করব। তিনি এটা accept করুন। আর একটা কথা রহমতুল্লা চৌধুরী গত Election-এ আমার বিরুদ্ধে দাঁড়িয়েছিলেন। আমি পেয়েছিলাম ২৬ হাজার ভোট, আর উনি পেয়েছিলেন ৩৭৬টা ভোট। এই রকমভাবে মাল আমার ঘাড়ে চাপালে আমি তা মানব না।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** Hon'ble Members, the debate is to conclude at 7-17p.m. With the consensus of the House I extend the time limit by one hour from 7-17p.m.

[7-10—7-20 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগেই হরেকৃষ্ণ বাবুকে আমার আন্তরিক ধন্যবাদ জানাই, কারণ ভূমি সংস্কার সম্বন্ধে কংগ্রেসের যে প্রগতিশীল নীতি ছিল সেই পথেই তিনি ক্রমশঃ চলেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাজনা মুকুব সম্বন্ধে যে ল্যাণ্ড রিফর্মস এ্যাক্ট, ১৯৫৫, তার ২৩(এ) ধারার প্রতি আপনার দৃষ্টি নিবদ্ধ করছি। এখানে পরিষ্কারভাবে আছে নীচু আয়ের মানুষ, যারা দুঃস্থ, যারা গ্রামাঞ্চলে বাস করে, তাদের জমির খাজনা এবং যে জমির উপর বাড়ী করে বসত করেছে তার খাজনা মুকুব করতে হবে। এটা লিপিবদ্ধ আছে, এটার সম্প্রসারণ ওঁরা করছেন এবং সেটা আমরা সমর্থন করেছি একথা অস্বীকার করিনা। এই সম্বন্ধে আপনার মাধ্যমে সামান্য একটু তুলে ধরছি, অধ্যক্ষ মহাশয়, homestead right shall be entitled on application. আপনি ত সবটাই জানেন, আর পড়ে কি করবো। এই ধারা আমাদের ধারা, এই ইঙ্গিত আমাদের ইঙ্গিত, এই নির্দেশ আমাদের নির্দেশ, আপনারা পালন করছেন তারজন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তবে একটা বিষয়ের প্রতি আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমূল ভূমি সংস্কার নীতি গ্রহণের সময় ল্যাণ্ড রিফর্মস এ্যাক্টের সেকসন ৩৯, সেকসন ৪০এর কনসোলিডেসন-এর জন্য যে ব্যবস্থা করা হয়েছে, আজকে জমির ফ্রাগমেন্টেশন আছে একথা অস্বীকার করার উপায় নেই এবং আপনি মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুনলে আনন্দিত হবেন ভারতের যে সমস্ত রাজ্যে কংগ্রেস

শাসন প্রতিষ্ঠিত ছিল এই বিষয়ে তারা অনেক এগিয়ে গিয়েছে। তা উনি যে ল্যাণ্ড কন্সোলিডেশন সম্বন্ধে একটা কমপ্রিহেনসিভ আইন আনতে চলেছেন সেই বিষয় আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, আপনি সিলিং যাই করুন ল্যাণ্ড কন্সোলিডেশন একটা বড় পদক্ষেপ এবং নেসেসিটি। বাংলা দেশের যে অবস্থা, ফ্র্যাগমেন্টটেশন আছে তার উপর আমাদের ল্যাণ্ড ফারদার ফ্রাগমেন্টটেশন হতেই যাচ্ছে সেই বিষয় আপনি দৃষ্টি দেবেন এইটুকু অনুরোধ করি। এবং এই যে বলেছেন এই হাউসে আপনি একটা কমপ্রিহেনসিভ ভূমি সংস্কার বিল নিয়ে আসবেন, আমি অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কতকগুলি প্রস্তাব রাখতে চাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কমপ্রিহেনসিভ বিল যেটা মাননীয় মন্ত্রীমহাশয় আনতে যাচ্ছেন—স্যার, বাংলাদেশে আজকে সমাজবাদ কিম্বা সাম্যবাদ আনার চেষ্টা হচ্ছে কিন্তু ঐ দলের যদি লালগোলার রাজার ছেলে বীরেন রায় নেতৃত্ব করে তাহলে ভবিষ্যৎ সম্বন্ধে আমরা অত্যন্ত চিন্তিত। ওখান থেকে তিনি সব সময় গণ্ডগোল করছেন। যাই হোক উপাধ্যক্ষ মহাশয়, আমি ভূমি রাজস্বমন্ত্রীর কাছে কতিপয় প্রস্তাব রাখছি। উনি বলছেন যে কমপ্রিহেনসিভ বিল আনছেন। সেকথা উনি একাধিকবার উল্লেখ করছেন। সেই সময় তিনি আমার এই প্রস্তাবগুলি চিন্তা করা যায় কিনা দেখবেন।

(a) All laws passed so far relating to land reforms should be fully implemented by 1970-71. (b) Abolition of all remaining intermediaries by the end of 1970. এতে মন্ত্রিমহাশয় ইঙ্গিত দিয়েছেন- দেবোত্তর সম্বন্ধে। (c) Review of existing provisions relating to resumption of land with a view to make them more stringent. (d) Conferment of security of tenure on actual tillers of the land. (e) Settlement of surplus land with landless labourer. (f) Recovery of land wherever held in excess of the statutory minimum including lands held under benami ownership and distribution thereof thereafter to the landless labour. (g) Consolidation of holding througout the country. (h) Setting up special tribunals for speedy disposal of land reforms, land reform litigation. এটা আমি আগেই বলেছিলাম এই প্রস্তাব তিনি যেন চিন্তা করে দেখেন। সিভিল কোর্ট সম্বন্ধে, হাইকোর্ট সম্বন্ধে একাধিকবার বলেছি আপনারা কেন স্পেশাল সেট আপ করছেন না। এ সম্বন্ধে মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যেখানে আপনি ইনজাংসনের কথা বলে রেখেছেন যেখানে ডিক্রি না পেয়ে গভর্ণমেন্টের আপীল আপনাদের আমলে জি, পি, পি, পি, বদলেও মামলা জিততে পারেন নি, সে ক্ষেত্রে কি স্ট্যাটিচুড নিয়েছেন সেটা বলবেন। (i) Provision of free legal aid to tenants and share-croppers in cases of tenancy disputes. এখানেও এই কথা ইঙ্গিত করেছি যে কগনিজেব্‌ল্‌ কেস করা যায় কিনা এটা একটু দেখুন। (j) Association of prospective beneficiaries with the actual implementation of land reforms. আপনি একাধিকবার বলেছেন কৃষক সংগঠন। এখানে আপনার কাছে নিবেদন যে, শুধু সংগঠন আপনাদের যুক্তফ্রন্টের পার্টি নয়, আরো আরো দলের যে কৃষক সংগঠন আছে তাদের স্বীকৃতি দিতে বাধা কোথায়? মুসলিম লীগের যদি সংগঠন থাকে তাহলেও নিতে আপত্তি কি? আপনি যেখানে বলেছেন all political parties should have the representation. যাদেরই কৃষক উইং আছে যেসমস্ত রাজনৈতিক দলের কৃষক সংগঠন আছে, তাদের রিপ্রেজেন্‌টেটিভ কেন নেবেন না? (k) A vigorous programme for assignment of Government waste land suitable for cultivation to landless labour with special preference to Scheduled Castes and Scheduled Tribes within two years and provision of adequate financial assistance for improvement of such lands.

[7-20—7-30 p.m.]

আপনি জমি দিলেন reclaim করতে হবে, উদ্ধার করতে হবে, উলু কাটতে হবে কিংবা অবক্ষয় নিবারণ করতে হবে, তার adequate finance নাই, এক্ষেত্রে এই ল্যাণ্ড আদায়যোগ্য করবার জন্য তার টাকার যে প্রয়োজন—সেই incentive capital তাকে আপনি দিতে পারেন কিনা—সে সম্বন্ধে একটু আপনি যেন চিন্তা করেন।

তারপর যোজনার কথা যেটা সাত্তার সাহেব বলেছেন tax structure বাড়িয়ে দিন—যে রাজস্ব ঘাটতি পড়ছে, তা পূরণ করা সম্ভব হবে। আর তহশীলদারদের জন্য liability রয়েছে—৩০ টাকা, ৫০ টাকা কিছুই নয়। সেখানে এই Tax Structure বাড়িয়ে Prosperous agriculturist বা cultivator-দের কাছ থেকে ঘাটতি রাজস্ব তোলা সম্ভব হবে। আমি বড় লোকদের ছাড় দিতে বলছি না, Tax structure বাড়িয়ে দিন—এই total abolition of land revenue যেটা আমাদের দলের নৈতিক প্রস্তাব রেখেছেন, আপনি শুনে সুখী হবেন—এই যে প্রস্তাবগুলি আমি রাখলাম, এই প্রস্তাবগুলি আমাদের 73rd Plannary Session of the Indian National Congress held at Bombay—এটাতে এই প্রস্তাব ভূমি সংস্কার সম্বন্ধে আমাদের কংগ্রেস দল গ্রহণ করেছেন এবং আমি একজন জাতীয় কংগ্রেসের সদস্য হিসাবে এই প্রস্তাবগুলি এই হাউসে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহোদয়ের বিবেচনার জন্য রাখছি। যখন তিনি এই ভূমি সংস্কার সম্পর্কে একটা Comprehensive আইন আনবেন, সেই সময় যেন তিনি এই প্রস্তাবগুলি সযত্নে বিবেচনা করেন। এদিক থেকে যেন আমরা অনেকখানি এগিয়ে থাকতে পারি, অনেক আইন তো একাধিকবার amendment হয়েছে। এইজন্য তাঁর কাছে এই নিবেদন রাখছি।

আর একটা কথা ওঁর কাছে রাখছি—আপনি এতদিন গালাগালি করেছেন জানি—যে একটা দাগের একটা খতিয়ানের একটা অংশ দেখিয়ে একটা জোতদারের গোটা দাগটা খাওয়ার একটা প্রবণতা ছিল। আমার নিবেদন হচ্ছে এর যদি reverseটা হয়, আমি $\frac{1}{3}$ খাইনা, পুরাটা খাই—জয়েণ্ট প্রোপার্টিতে দু-জন বা তিনজনের নামে রেকর্ড থাকতে পারে। যেখানে আপনার অফিসারের কাছে ধর্ণা দিয়েও ঐ প্রভিশানের কোন রিলিফ পাওয়া যায় না। আপনার অফিসারের চরিত্র সকলের জানা আছে—আপনিও জানেন, আমরাও জানি। আমি সবাইকে খারাপ বলছিনা। আপনাকে দরখাস্ত দেখাবো। আমি বিশেষ ক্ষেত্রে যে জোতদার নিজে বলছে—এই দেখো খাজনার রসিদ, আমি গোটা দাগ খাই, কেন $\frac{1}{3}$ দেব। অথচ আপনার অফিসার বলছে—কেন আপনি পুরাটা দেবেন? এই করে আপনার সরকারী প্রশাসন যন্ত্রের তাঁরা স্বার্থহানি করছেন। আপনি এক তরফা বললে হবে না, আমার কাছে materials আছে যেখানে আপনার অফিসার চক্রান্ত করেছে। যেখানে আমি পুরা দাগটা খাই, অথচ সেখানে পুরাটা না দিয়ে $\frac{1}{3}$ দিয়েছে। একজনের জমি অন্যের ঘাড়ে দিয়ে দিয়েছে। আমি বি-ফর্মে দেখেছি যেখানে আমি option দিলাম, অথবা যে কেউ option দিলেন, সেখানে আপনার অফিসার কোন খবর না দিয়ে ইচ্ছেমত কেটে কুটে এর ঘাড়ে ওর ঘাড়ে করে দিলেন। যে জমি আদৌ আমার নয়, অন্যায় করে সেটা অন্যের জমি আমার ঘাড়ে চাপিয়ে দিলেন। এই যে অন্যায় করা হলো এর সংশোধনের আপনি Scope দিলেন না—সিলিং যা-ই করুন না কেন, সেখানে আমার বক্তব্য হলো—এই অন্যায়গুলো Correction হচ্ছে না বলে অনেক অসুবিধা সৃষ্টি হয়েছে। সেখানে আপনি জবাবে পরিষ্কার করে বলবেন—সেখানে সংশোধনের কোন সুযোগ আপনি দেবেন কিনা।

আর রেকর্ড Correction সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে—যেখানে পার্টি জিতে গেছে, সেখানে রেকর্ড সংশোধনের প্রয়োজনীয় Provision রাখছেন না। আপনি তো—না করেছেন। তখন

এই সম্পর্কে আপনার সরকারের নীতি এবং দৃষ্টিভঙ্গী কী রেকর্ড সংশোধন সম্বন্ধে? যেখানে পার্টি Win করেছে, সেখানে আপনি কী বলবেন? আজকে যদি ভূমি সংস্কার হয়, তাহলে transfer of Properties Act এখনো valid রয়েছে, রেজিষ্ট্রেসনও পুরা চলছে, Property acquire সম্বন্ধে আপনি কোন বাটা দেন নাই। সেই যে মৌলিক অধিকার রয়েছে ২২৬ ধারায় —এগুলো সম্বন্ধে আপনি কি করছেন এবং ভাবছেন? এইসব বিষয়ে আপনার বক্তব্য আপনি আমাদের সামনে রাখবেন। এই বলেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅশ্বিনীকুমার রাজঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি রাজস্বমন্ত্রী আজকে এই খাতে যে ব্যয়বরাদ্দের দাবী এনেছেন তাকে আমি সমর্থন করে আমার কয়েকটা কথা রাখতে চাই। উৎপাদনের সঙ্গে যাদের সম্পর্ক, যারা জমিতে ফসল ফলায় তাদের সঙ্গে জমির যে সম্পর্ক—বৃটিশ আসার আগে তাদের সঙ্গে পুরোপুরি জমির সম্পর্ক ছিল, বৃটিশ আসার পরে সেই অংশ যারা জমির উপর ফসল ফলায় তাদের কাছ থেকে সমস্ত সম্পর্ক ছিনিয়ে মধ্যবর্তী একটা স্তর সৃষ্টি করেছিল বৃটিশ আমলে। আবার কংগ্রেস শাসনের আমলে সেই সম্পর্ককে পরিবর্তনের নামে যে অবস্থার সৃষ্টি করা হয় তাতে দেখা যায় যে উৎপাদনের সঙ্গে যাদের সম্পর্ক, যারা ফসল ফলায় তাদের সঙ্গে জমির কোন সম্পর্ক স্থাপিত হবার পথে বিশেষ কোন অগ্রগতি ঘটে নি, বরং উৎপাদনের সঙ্গে সম্পর্কহীন যেসমস্ত লোক জমিদারশ্রেণী তাদের আরো লাভবান করার জন্য তাদের প্রচুর ক্ষতিপূরণের ব্যবস্থা করে তাদের আরো লাভবান করা হয়। কাজেই এই জমি সংক্রান্ত ব্যাপারে বলা যায় যে, ভারতবর্ষের মধ্যে এই প্রথম যুক্তফ্রন্ট সরকার হবার পর উৎপাদনের সঙ্গে সেই কৃষকসমাজের সম্পর্ক, যারা উৎপাদন করে তাদের এই অংশ যাতে তাদের সাথে এই জমির সম্পর্ক স্থাপিত হয়, তাদের হাতে জমি আসে তার প্রথম প্রচেষ্টা হিসাবে এই প্রথম পদক্ষেপ নেওয়া হয়েছে। তার প্রথম পদক্ষেপ হিসাবে যে ধরণের আইন কানুন এর আগে করা হয়েছিল, তাদের জমির ব্যাপারে এর আগে যে সিলিং ধার্য করা হয়েছিল, তার বাইরে যেটা বাড়তি জমি সেটা চাষীদের দখল করার ব্যাপারে এই সরকারকে হাতিয়ার হিসাবে কৃষকরা ব্যবহার করেছে। তেমনি আরো যে বেনামী জমি আছে তার দখল নিয়ে এই যুক্তফ্রন্ট সরকারকে হাতীয়ার হিসাবে ব্যবহার করে কৃষকরা তাদের হাতে সেই দখল নিতে পেরেছে। তেমনি করে জমির সঙ্গে যাদের কোন সম্পর্ক নেই, উৎপাদনের সঙ্গে সম্পর্ক নেই তাদের উপর নূতন করে আইন আনার চেষ্টা হচ্ছে যেটা আমাদের ভূমি রাজস্বমন্ত্রী তাঁর ষ্টেটমেণ্টের মধ্যে বলেছেন, যেমন ফ্যামিলী সিলিং তার মাধ্যমে আরো বেশ খানিকটা জমি বেরিয়ে আসবে। উৎপাদনের সঙ্গে যাদের কোন সম্পর্ক নেই চাষীর হাতে সেই সব জমি আসার জন্য এবং তার সঙ্গে যে জমি স্থানান্তর হয়ে যাচ্ছে তার জন্য ব্যবস্থা হচ্ছে। প্রকৃত যারা চাষী তাদের বেঁচে থাকার জন্য মহাজনের কাছে ঋণ করতে হয়, দেনার দায়ে কম দামে তাদের জমি হার হয়ে যাচ্ছে—সেই সম্পর্কে ব্যবস্থার জন্য এই ষ্টেটমেণ্টের মধ্যে বলেছেন ভূমি রাজস্বমন্ত্রী যে সেই ধরণের একটা আইন আনার চেষ্টা করা হচ্ছে যাতে ঐ বন্ধক জমি বা দেনার দায়ে যে জমি গেছে সেই জমি যাতে চাষী ফেরত পেতে পারে। এর ফলে যে অবস্থার সৃষ্টি হবে তাতে আমরা আন্দাজ করছি জমির উৎপাদনের সঙ্গে যারা সম্পর্কিত সেই গরীব মানুষের এবং ক্ষেত মজুরদের বিরাট অংশ যারা গ্রাম এলাকায় প্রায় ৬০ থেকে ৭০ ভাগ, যারা জমির উপর ফসল ফলায় তাদের সকলকে নিশ্চিতভাবে জমি দেয়া যাবে না, কিন্তু এই মধ্যবিত্ত স্তরে ভবিষ্যতের লক্ষ্য যারা জমির উপর ফসল ফলাবে তাদের হাতে জমি আসবে—তাহলেও জমির উপর যারা ফসল ফলায় তাদের সকলকে নিশ্চয়ই জমি দেয়া যাবে না। কিন্তু এই যে আমূল ভূমি সংস্কার বা ভূমি ব্যবস্থা এর আমূল পরিবর্তনের দিকে লক্ষ্য রেখে বর্তমান অবস্থায় জমির সঙ্গে যারা সম্পর্কিত বা জমির উপর পরিশ্রম করে যারা জীবিকা নির্বাহ করে বা ফসল ফলায় সেই যে বিরাট অংশ ক্ষেত মজুর তাদের সেই

জমি বিলির ব্যাপারে বা বাড়তি জমি চাষীদের হাতে আনার ব্যাপারে যেমন আইন করতে হবে তেমনি তার সঙ্গে সঙ্গে জমির উপর এই যে বিরাট ক্ষেত মজুর যাদের জমি দেয়া যাবে না অথচ জমির উপর খেটে তাদের জীবিকা নির্বাহ করতে হয় তাদের সেই জমি উন্নয়নের ব্যাপারে অন্যান্য যে সরকারী ডিপার্টমেন্ট আছে তাদের সেচ ব্যবস্থার ইত্যাদির উন্নয়ন করে তার মধ্য দিয়ে একটার জায়গায় দু রকম তিন রকম ফসল উৎপাদন করলে ক্ষেত মজুর সমাজের কিছু উন্নতি হতে পারে। কাজেই এই ভূমি ব্যবস্থার আমূল পরিবর্তন করে এবং উৎপাদন নির্দিষ্ট করে দেশের খাদ্য সমস্যার সুরাহা করতে হবে। শুধু তাই নয়, এই দেশের বাকী অংশ যেটা ৭০/৮০ ভাগ মানুষ কৃষক সমাজ তাদের ক্রয় ক্ষমতা বাড়াতে হলে উৎপাদনকে যদি নির্দিষ্ট করতে হয় তাহলে উপযুক্ত ব্যবস্থা হিসাবে অন্যান্য যে সরকারী ডিপার্টমেন্ট রয়েছে যেমন রিলিফ বিভাগ বা সেচ বিভাগ বা কৃষি বিভাগ এই সব বিভাগের কো-অর্ডিনেশনের মাধ্যমে যদি কাজ করা হয় তাহলে এই কাজকে আরো ত্বরান্বিত করা যায়। এই বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**ডঃ নলিনাক্ষ সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সুদীর্ঘ বক্তৃতা শোনার পর আমি কোন উস্কানি দিয়ে আপনাদের আর ধৈর্য্যচ্যুতি করব না। আমি এই কথা বলব না যে আমাদের বর্তমান যুক্তফ্রন্ট সরকারের মন্ত্রীমহোদয়ের রাজত্বে দেশে অরাজকতা সৃষ্টি হয়েছে, লুঠপাঠ হচ্ছে, মারধোর হচ্ছে, খুন জখম হচ্ছে এবং গ্রামাঞ্চলেও খুন জখম হচ্ছে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর বর্তমান নীতির ফলে, এই কথা আমি উল্লেখ করতে চাই না, এর যথেষ্ট আলোচনা হয়ে গেছে। এ বিষয়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী নিজেই বার বার সেকথা জানিয়েছেন এবং এখন আর অন্য কোন কথা দিয়ে সেটাকে ধামা চাপা দেওয়া যাবে না। আমি তার বেশী কিছু বলে আর নূতন আলোকপাত করতে পারব না। আমার প্রধান কর্তব্য হচ্ছে আপনার মাধ্যমে কয়েকটা বিষয়ে এই ব্যবস্থাপক সভার দৃষ্টি আকর্ষণ করা। ভূমি সংস্কার নীতির মূলগত উদ্দেশ্য কি সে কথা বিবেচনা করার দিকে আমি আজ ভাবতে বলি। কংগ্রেস সরকারের পক্ষ থেকে এবং কংগ্রেস পার্টির পক্ষ থেকে যখন ভূমি সংস্কারের প্রয়োজনীয়তা উপলব্ধি করে ভূমি সংস্কার আইন করা হয় তখন তার আগে কয়েকবার বিশেষজ্ঞ কমিটি হয়েছিল এবং নানান রকম তাদের সুপারিশ ছিল, তা নিশ্চয়ই আমাদের মন্ত্রী মহোদয় জানেন এবং সেখানে দুটো বিশেষ উদ্দেশ্য নিয়ে ভূমি সংস্কারের প্রশ্ন উঠে। একটা হচ্ছে কি করে দেশের খাদ্যোৎপাদনে কৃষকদের অধিক উৎসাহ দেওয়া যায় সেটা চিন্তা করা এবং দ্বিতীয়টি হচ্ছে সামাজিক নিরাপত্তাবোধ ও আত্মপ্রত্যয় কৃষকশ্রেণীর মনে কি করে আসে সেটা অব্যাহত রাখা অর্থাৎ একটির উদ্দেশ্য হল ইকনমিক আর একটি হল সোসাল অবজেকটিভস। এই দুটি দৃষ্টিভঙ্গীর দিক থেকে দেখা গেল যে আজকে যেভাবে আমাদের ভূমি রাজস্ববিভাগ ব্যবস্থা করছেন এইভাবে ভূমিবন্টন রাখার কোন সার্থকতা আছে কিনা সেটা চিন্তা করতে হবে। ইতিপূর্বে আমাদের নেতা শ্রীআবদুস সাত্তার সাহেব এই সম্পর্কে কিছু কিছু ইঙ্গিত করেছেন। আজ বাজেট দেখে আমরা স্তম্ভিত হচ্ছি যে যেটা আয়ের উৎস বলে ধরা হয়েছে সেই আয়ে কত টাকা আসছে—মোট আসছে ৬ কোটি ৩৩ লক্ষ ৫২ হাজার টাকা, আর এই খাতে ব্যয়ের হিসাব হচ্ছে কত—৭ কোটি ৬৬ লক্ষ টাকা এবং তার সঙ্গে যদি আরো কিছু যোগ দেওয়া হয় এবং এই খাতে অন্যান্য যেসব প্রয়োজনীয় খরচ আছে যেমন পাবলিক ওয়ার্কস প্রমুখ খরচগুলি ধরা যায় তাহলে মোট খরচের পরিমাণ দাঁড়াচ্ছে ১২ কোটি ২০ লক্ষ ৯০ হাজার টাকা। যে খাতে আয় হচ্ছে মাত্র ৬ কোটি ৩৩ লক্ষ টাকা আর সেখানে ব্যয় হচ্ছে প্রায় ১২ কোটি ২১ লক্ষ টাকা, তাকে ভবিষ্যতে আর আমাদের রেভিনিউ আর্নিংএর ডিপার্টমেন্ট বলে রক্ষা করার কোন প্রয়োজন নেই।

যদি তা রাখতে হয় তাহলে আমূল পরিবর্তন করা দরকার। ল্যাণ্ড অনেক দেশে ফ্রি আছে। ল্যাণ্ড ট্যাক্স সিসটেমটা বহু জায়গাতে নেই। অনেক উন্নত দেশে ল্যাণ্ডের উপর

ট্যাক্স দেবার নিয়ম নেই। ল্যাণ্ড থেকে যে আয় হয় তার উপরে আছে। সেখানে নানান পর্যায়ে, বিভিন্ন দেশে বিভিন্ন রকমের রীতি আছে। তাই স্যার বলি, এখন আমাদের ভাববার সময় এসেছে যদি এটাকে আরনিং ডিপার্টমেণ্ট হিসাবে রাখতে হয় তাহলে সিসটেম বর্তমানে যা চলেছে তা অচল, এটাকে বদলাতে হবে। তার পরিবর্তে কি করা হবে তার কিছুটা ইঙ্গিত আম'দের সাত্তার সাহেব দিয়েছেন, আমিও তাঁর সঙ্গে সুর মিলিয়ে বলছি যে ভবিষ্যতে আমাদের দেখা উচিত যে জমির উপর যে আয়—জমির আয়তনের উপর আর খাজনার সিস্টেম নয় জমির উৎপাদন শক্তির হিসাবে বা সেই উৎপাদনের ভিত্তিতে ভূমিরাজস্বের একটা মোটামুটি হিসাব করা যেতে পারে। অতীতে আমরা জানি, ভূমিরাজস্ব মস্ত বড় আয়ের উৎস ছিল। তখনকার রাজারা জমির উৎপন্ন ফসলের এক-ষষ্ঠাংশ রাজস্ব হিসাবে নিতেন। কাজেই সেখানে ভিত্তি ছিল উৎপাদন, জমির পরিমাণ নয়। বস্তুত স্যার, আজকে আরো একটা কমপ্লিকেসান উপস্থিত হয়েছে যে কংগ্রেসের নির্দেশিত যে পথ বা আমরা যে পথ দেখিয়েছিলাম যে গরীব যারা বা যাদের কম জমি আছে তাদের খাজনা মাপ দেওয়া উচিত। এখন মন্ত্রীমণ্ডলী তিন একর পর্যন্ত জমি নিষ্কর করেছেন এবং তার ফলে যে কম আয় হবে তার পরিপূরক হিসাবে ৭ একরের উপরের জমির খাজনার হার বাড়িয়েছেন। এর অবিসম্বাদী ফল হবে, জমি আরো টুকরো টুকরো হয়ে যাবে এবং কেউ বেশী জমি নিজের ইচ্ছায় দেখিয়ে তার দেয় করের হার বাড়াতে চাইবে না। তার চেয়ে বেশী আপত্তির কারণ হল এই যে, আগে জমির উপর খাজনা ধার্য করা হোত জমির যে প্লট বা যে খতিয়ান নম্বর তার উপরে খাজনা ঠিক হত, এখন তা আর চলবে না। এখন জমির মালিকের মোট কত জমি আছে তার হিসাব নিয়ে সেই জমির উপর তার খাজনা দিতে হবে। এর ফলে এক বছর পরে সেই জমি হস্তান্তর হয়ে গেলে তখন সেই জমির খাজনার হার কম বেশী হতে থাকবে। এই যদি হয় তাহলে প্রথমত ঐ হিসাব রাখা অসম্ভব ব্যাপার হবে এবং কি করে যে এইভাবে প্রত্যেক হস্তান্তর-এর সঙ্গে সঙ্গে জমির খাজনার রেকর্ড বদলানো যাবে সেটাও ভাববার বিষয়, আমি মনে করছি এটা অবাস্তব ব্যাপার। তা ছাড়া স্যার, ল্যাণ্ড ট্যাক্স আর ল্যাণ্ডের সঙ্গে থাকলো না, ল্যাণ্ড ট্যাক্স পার্সনাল ট্যাক্স হয়ে গেল। এটা আইনত কতটা সিদ্ধ সে বিষয়ে আমার সন্দেহ আছে। কাজেই শীঘ্রই যে আইন সংস্কার হচ্ছে তাতে এটা চিন্তা করা দরকার যে অন্য কোন উপায় করা যায় কিনা। জমির মালিকের কতটা জমি আছে এটার উপর পরিবর্তনশীল না করে জমির সাধারণ ভাবে বার্ষিক গড় উৎপাদন কত তার উপর খাজনা ধার্য্য করলে বোধ হয় আরো বেশী বিজ্ঞানসম্মত হোত। বিশেষত যখন সেচের ব্যবস্থা করা হচ্ছে তখন ২/৩টি ফসল হতে পারে এবং তাতে উৎপাদনের তারতম্য বেড়ে যাবে। যদি ভালোভাবে উৎপাদনের ব্যবস্থা করা হয় তাহলে নিশ্চয় কৃষকদের অধিক হারে খাজনা দিতে গায়ে লাগবে না।

[7-40—7-50 p.m.]

আমি একথা বলতে চাই যে, বর্তমানে আপনারা দেখছেন এই ২টি আইন সম্পর্কে মন্ত্রীমহাশয় যা বলেছেন যে, আইনে অনেকগুলি অসংগতি তিনি লক্ষ করেছেন, আমিও তা' লক্ষ্য করেছি। ইতিপূর্বে কয়েকবার এই আইনের পরিপূরক সংশোধনী প্রস্তাব কংগ্রেস সরকার থেকে তোলা হয়েছিলো এবং গৃহীত হয়েছে। কাজেই আমি তার এই প্রস্তাবের জন্য তাঁকে অভিনন্দন জানাছি। যেসব ত্রুটি বিচ্যুতি হয়েছে তা দূর করার চেষ্টা করুন যতদূর সম্ভব এই বিষয়ে সাহায্য এবং সহযোগীতার ত্রুটি করবো না। কিন্তু কয়েকটা জিনিষ সম্পর্কে আমারা বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি। কার্য্যতঃ দেখতে গিয়ে যে অসুবিধাগুলি দেখা যাচ্ছে তা থেকে প্রথমে যে কথা সাত্তার সাহেব বলেছেন, আমিও তাই বলছি যে ২টি আইনের মধ্যে কিছু কিছু অসংগতি

থেকে যাচ্ছে এবং Vesting এর date পর্য্যন্ত। আর ১৯৫৩ সালে প্রথমে যে বিলটি যখন এখানে introduced হল, Estates Acquisition Act এর মাঝখানে যে transter, সেগুলি আপনি বাতিল করলেন বা Control করলেন, তারপরের পর্য্যায়ে যেগুলি আছে সেখানে ঠিকমত আইনে সেটা পৌছাতে পারছে না। কেউ কেউ এটা সন্দেহ করেছিলো যে বোধহয় পরবর্ত্তী পর্য্যায়ে কেউ যদি ৭৫ বিঘা অর্থাৎ ২৫ একরের বেশী agricultural land অধিকার করে তাকেও সরকার সহজে তার সেই land তাকে বিধি ব্যবস্থা করতে পারবেন না। আইনে যদিও আছে Section 4(3)-তে যে কারও পক্ষে ২৫ একরের বেশী কৃষিযোগ্য জমি রাখা চলবে না কিন্তু এখানে তার বেশী হলে পরবর্তী পর্য্যায়ে কিভাবে, কি Processএ সেই উদ্বৃত্ত জমি নেওয়া হবে তার কোন ইঙ্গিত বা ব্যবস্থা আমাদের এই আইনের মধ্যে নেই। যদি আইনের সংশোধন করতে হয়, এটাও বিশেষভাবে লক্ষ্য করার জিনিষ। এ ছাড়াও কার্য্যতঃ কতকগুলি অসুবিধা দেখা যাচ্ছে। অন্যান্য জিনিসের মধ্যে ২টি জিনিষ আমাদের আগেকার আইনে যা ছিল সে সম্বন্ধে এখনও কার্যকরী ব্যবস্থা বিশেষ হয়নি। একটা সম্বন্ধে ইতিপূর্বে জয়নাল আবেদিন সাহেব বলেছেন, সেটা হচ্ছে Consolidation of holdings, Economic Holding করবার জন্য তখনকার দিনে এই জিনিষ করার প্রয়োজন ছিল সেটা section 39 and 40 Land Reforms Act-এ আছে। এটা কার্য্যতঃ ব্যবস্থা করা হয় নি। আর একটা জিনিষ সেটা হচ্ছে যে Standard area ঠিক করা, সেটা Section 14(1)-এতে আছে। Land Reforms Act-এ এই ২টো জিনিষ মিলিয়ে fragmentation বন্ধ করারও প্রস্তাব ছিল। এই Standard area নির্ধারণ সরকারের পক্ষে ভিন্ন ভিন্ন জায়গায় বিভিন্ন উৎপাদনের ক্ষমতা দেখে স্থির করা হয়নি। এটা যদি করতে পাবেন তাহলে আমরা সুখী হবো। আমাদের চ্যাপটার ছয়এ Principles of Distribution সম্বন্ধে ইঙ্গিত করা ছিল আপনি সেটাকে স্মরণ করেছেন সেজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু কতকগুলি জায়গায় যেসব প্রভিসন আছে, যেমন কোঅপারেটিভ ফার্মীং সম্বন্ধে সেকসন ৪৩, সেকসন ৪৮—সেখানে কোঅপারেটিভ সম্পর্কে তাকে উৎসাহ দেবার জন্য যে আইন ছিল দুর্ভাগ্যক্রমে সেটা নিয়ে আলোচনা করেন নি। আপনাদের যুক্তফ্রণ্ট সরকারের আমলে দেখছি এটা নিয়ে আপনারা এগিয়ে যাবার ব্যবস্থা করেন নি। আমার মনে হয় ফারদার ফ্রাগমেণ্টেসন করবার জন্য আপনারা উৎসাহ দিচ্ছেন। গরীবদের পাইয়ে দেওয়া ভাল কিন্তু একবিঘা, দেড় বিঘা বা ১০ কাঠা জমি দিলে চাষীর উপকার হবে না। কারণ ১৫ বিঘার নিচে লাঙ্গল বলদ রেখে চাষ করা যায় না। আপনারা ছোট ছোট জমি ভাগ করে দিতে পারেন তাতে ইমোসন্যাল ভ্যালু আছে কিন্তু কার্যকরী করতে গেলে কো-অপারেটিভ ফার্মীং করা উচিত; সরকারের যেখানে একসঙ্গে অনেক জমি খাস হচ্ছে সেই বড় লটকে কো-অপারেটিভ ফার্মীং করে দিন এবং তাতে উৎপাদনের দিকে আমরা অনেক এগিয়ে যেতে পারবো। এছাড়া আপনি যেসব কথা তুলেছেন তার মধ্যে অনেক জায়গায় অসুবিধা হচ্ছে, মামলা মোকর্দমা ইত্যাদি এবং এর জন্য সংবিধান পরিবর্তন করার দরকার হবে বলছেন। আমি একথা মানি না—যদিও প্রয়োজন হলে আমরা প্রতিশ্রুতি দিতে পারি এবং প্রতিশ্রুতি আমাদের কেন্দ্রীয় প্রধানমন্ত্রীও আজ সব জায়গায় পরিষ্কার বলেছেন যে সামাজিক নিরাপত্তার জন্য গরীব দরিদ্র জনসাধারণের জন্য প্রয়োজন হলে আইনের যে বাধা আছে সেই আইন পরিবর্ত্তন করবার জন্য কেন্দ্রীয় সরকার প্রস্তুত আছেন। কাজেই সেজন্য ভয় করবেন না। আমাদের সঙ্গে পরামর্শ করে পরিবর্তন করার কথা আনুন, আমরা নিশ্চয় তা সমর্থন করবো। বাংলাদেশে বিভিন্ন জায়গায় জমি নানা রকম অবস্থায় রয়েছে—আমার কাছে এক ভদ্রলোক কুচবিহারের, সেখানকার স্থানীয় অবস্থা অন্য রকম। বর্গাদার ভাগীদার কৃষকদের সম্বন্ধে তিনি আমাকে বলেছেন এসব বিবেচনা করে হবে। আমরা তেভাগা আন্দোলনে হাত মিলিয়ে এগোতে

প্রস্তুত আছি। আমাদের সঙ্গে পরামর্শ করে করুন—আমরা সহানুভূতির সঙ্গে সাহায্য করবো। বর্গাদারদের স্বীকৃতি দিতে হবে—তবে বিভিন্ন জায়গায় ভিন্ন ভিন্ন জমির কোয়ালিটি অনুযায়ী ব্যবস্থা করতে হবে। অনেক জমির মালিক ১০ আনা খেয়ে নেয়, মাত্র ছয় আনা বা সাড়ে পাঁচ আনা ভাগীদারদের জন্য থাকে। এই রকম বহু অসুবিধা আছে। আমাদের নদীয়া, মুর্শিদাবাদ জেলাতে আধা ভাগ সিস্টেম আছে। উত্তর বঙ্গের কোন কোন জায়গায় এদের প্রজা বলে তাদের জন্য নানা রকম জমির মালিক দায় দায়িত্ব নেয়—এবং তার জন্য তাদের উৎপন্নের বেশীর ভাগ জোতদারদের দিতে হয়—এর পরিবর্তন করতে হবে। মোটামুটি বলতে চাই তিনটি জিনিস লক্ষ্য রাখতে হবে। একটি হচ্ছে, জমির মালিক তার মালিকানা স্বত্বে তাকে কিছু দিতে হবে—দ্বিতীয় হচ্ছে যারা জমির চাষী তাদের পরিশ্রমের মজুরি উপযুক্ত পরিমাণ ভাগ তারা পায় তার ব্যবস্থা করতে হবে।

( লাল আলো )

( গোলমাল )

[7-50—8-00 p.m.]

এই সঙ্গে আমি বলব যে আইন উনি করেছেন প্রাইভেট জমির জন্য সেই আইন সরকারী জমির উপরও যেন প্রযোজ্য হয়। এটাই আমি নিবেদন করব। ( এখানে লাল আলো জ্বালান হল ) গত রবিবারে আমি শিমুবালি গিয়েছিলাম, সেখানে নির্মল পল্লী বলে একটা কলোনী করেছে সরকারী খাস জমিতে। সেখানে ১০/১৫ বছর ধরে একত্রে কিছু লোক বাস করছে। তাদের উৎখাত করা হচ্ছে। সেটা যেন না করা হয়।

**শ্রীঅপূর্বলাল মজুমদার**ঃ মাননীয় স্পীকার মহাশয়, ভূমিরাজস্ব মন্ত্রী যে বাজেট উত্থাপন করেছে সেই বাজেট আমি সমর্থন করছি। ইতিপূর্বে অনেকে যে কথাগুলি এখানে বলেছেন তার পুনারাবৃত্তি না করে আমি শুধু বলতে চাই যে ভূমি রাজস্ব যুক্তফ্রন্ট সরকারের হাতে আসার পর গ্রামাঞ্চলে মানুষের মধ্যে যে অভূতপূর্ব সাড়া জেগেছে, সেই সাড়াকে চেতনাবোধকে যদি আমরা সঠিকভাবে পরিচালিত করতে পারি, তাহলে এতদিন কংগ্রেসী রাজত্বে যেভাবে জোতদার জমিদার গ্রামের ভূমিহীন কৃষক, দরিদ্র কৃষককে বঞ্চনার পথে ঠেলে দিয়েছিল, সেখান থেকে ফিরিয়ে নিয়ে এসে অন্ততঃ খানিকটা তাদের উপর সুবিচার করতে পারব। আমি শুধু কয়েকটি কথা সংক্ষেপে বলব। নীতিগতভাবে প্রশ্ন উত্থাপন করে ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব এবং সেবিষয়ে তাঁর সঠিক বক্তব্য রাখবার জন্য অনুরোধ করব যাতে গ্রামের কৃষক সঠিকভাবে চলতে পারে। প্রথমে আমি নীতিগত দিক থেকে দেখাচ্ছি। সেক্শন ৫এ, সেক্শন ১০এ সম্বন্ধে অনেক মাননীয় সদস্য এখানে তাঁদের বক্তব্য রেখেছেন যে, যখন সেগুলি রচিত হয় তখন তার মধ্যে ফাঁক ছিল এবং সেই ফাঁক দিয়ে আমাদের দেশের প্রভূত জমি বেনামী করে রেখেছিল। সেগুলি সংশোধন করে নেবেন এটা নিজেই বলেছেন এবং হাউসের বিভিন্ন সদস্যও বলেছেন। ঠিক তেমনি সেক্শন ১০-এর মধ্য দিয়ে গরীব দুঃস্থ লোকের জমি গভর্ণমেণ্ট ভেষ্ট করেছে, সেগুলি উদ্ধারের জন্য আইন সংশোধনের জন্য যা প্রয়োজন সেগুলিও করতে হবে। এই দুটি দিক থেকেই আমাদের দেখতে হবে। একদিকে যেমন আইনের মাধ্যমে কৃষকদের অধিকতর ক্ষমতা দিতে হবে অন্যদিকে গ্রামাঞ্চলের কৃষকদের মধ্যে নূতন চেতনাবোধ সৃষ্টি করে আইন যাতে বাস্তবে রূপায়িত করতে পারে তারজন্য গ্রামের মধ্যে আন্দোলন গড়ে তোলা দরকার যাতে কায়েমী স্বার্থ থেকে গরীব কৃষক বাঁচতে পারে। তবে নূতনভাবে কতকগুলি আইন তৈরী হবে বলে রাজস্বমন্ত্রী মহাশয় আমাদের কাছে রেখেছেন। আমাদের যে ৩২দফা কর্মসূচী তারমধ্যে

পরিবার ভিত্তিক সর্বোচ্চ জমির সীমা বেঁধে দেওয়ার কথা আছে, সেই সীমা কোথায় দাঁড়াবে সম্পর্কে ইঙ্গিত আমাদের রাজস্বমন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে রাখবেন আশা করি। সেই ইঙ্গি না থাকলেও আমি কয়েকটি মূলগত প্রশ্ন উত্থাপন করছি। আমাদের দেশে ৭৫ বিঘা মাথাপিছু বেঁ দেওয়া হয়েছিল কংগ্রেসী রাজত্বে। কিন্তু কংগ্রেস জমির গুণাগুণ বিচার করেননি। গুণাগুণ বিচ না করায় বাংলার মানুষের উপর অনেক জায়গায় অবিচার হয়েছে। যুক্তফ্রন্ট আসার পর এট আমরা করতে চাই। আমরা যখন সিলিং করতে যাব পরিবার ভিত্তিক বাঁধতে যাব, সেইসময় জমি উৎকর্ষ কি ধরণের হবে, ফসল কিরূপ উৎপন্ন হবে তার যেন বৈজ্ঞানিক বিশ্লেষণ করি। জমি ফার্টিলিটি, জমির প্রডাক্‌টিভিটি বেস করে সমস্ত জায়গায়ই সেইভাবে ষ্ট্যাণ্ডার্ড বাঁধবার চেষ্টা করে কারণ ভারতবর্ষে যেখানে যেখানে অন্ততঃ অর্থনৈতিক পদ্ধতিতে জমির সিলিং বাঁধবার চেষ্টা হয়েছে আমি শুধু কেরলের কথা বলছিনা, মাদ্রাজে উড়িষ্যায় বিহারে রাজস্থানে অন্ধ্রপ্রদেশে এবং অন্যা প্রদেশে জমির সেই ষ্ট্যাণ্ডার্ড অনুযায়ী সীমা বেঁধে দেওয়া হয়েছে। গত বছর অক্টোবরে কেরা যখন আইন পাশ হয় তখন জমিকে ৪ ভাগে ভাগ করে দেওয়া হয়েছে।

চার ভাগ করে প্রত্যেক জেলা ভিত্তিক ১টি স্ট্যাণ্ডার্ড একর হয়েছে— কোথাও ৫০ শতকে এক ষ্ট্যাণ্ডার্ড একর হয়েছে, আবার কোথাও ৪ একরে একটি ষ্ট্যাণ্ডার্ড একর হয়েছে। আমি মনে কা যেখানে সর্বক্ষণ জলসেচের ব্যবস্থা রয়েছে, সবচেয়ে ক্লাশ ওয়ান ল্যাণ্ড যাকে আমরা বলি সেখানে জমি সিলিংকে ১০ একরে টেনে আনতে পারব এবং সেকেণ্ড ক্লাশ জমির সিলিংকে ১৫ একরে টে আনতে পারব এবং পুরুলিয়া জেলায় ১৫ একর জমি করতে পারব। একটা জমির সিলিং বাঁধবা ক্ষেত্রে মূলগত নীতির দিক থেকে আমাদের ন্যায়বিচার করা উচিত। সিলিং বাঁধবার ক্ষেত্রে কংগ্রে আমলে যেরকম সিলিং করেছে সেই নীতি আমরা যেন গ্রহণ না করি। আমরা যেন স্ট্যাণ্ডার্ড এক যেটা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে গৃহীত হয়েছে, যেটা বৈজ্ঞানিক সেই বৈজ্ঞানিক ভিত্তির উপর এ করতে পারি। জমির সিলিং বাঁধবার কথা বলে এবারে আমি অন্য একটা মূল সমস্যার কথা বল এবং সেটা হচ্ছে বর্গাদারদের সমস্যা। এটা একটা বৃহত্তর সমস্যা এবং এটা নিয়ে অনেক লোক অনে রকম চিন্তা করছেন যে, বর্গাদারদের সমস্যার সমাধান কি করে হবে। আমাদের ভূমি রাজস্বমন্ত্র এখানে যে বিবৃতি দিয়েছেন তাতে আমি তাঁর কাছে পরিষ্কার হতে চাচ্ছি যে, আমরা যখন জমি সিলিং বাঁধতে যাব এবং বর্গাদারদের সমস্যার সমাধান করব তখন যেন আমরা মনে রাখি ১৯৪ সালে যে ফ্লাউট কমিশন হয়েছিল সেই ফ্লাউট কমিশন এই সিদ্ধান্ত করেছিলেন যে বর্গাদারদের টেনান্সী রাইট দেওয়া উচিত। আমি অবশ্য ফ্লাউট কমিশনের বিস্তৃত রিপোর্ট এখানে পড়তে চাইনা, কিন্ত তাঁরা একমত হয়েছিলেন যে, বর্গাদাররা যেখানে নিজেরা ইম্পলিমেন্টস্ দেবে অর্থাৎ গরু এবং লাঙল দেবে সেখানে তাদের টেনান্সী রাইট দেওয়া দরকার এবং জমির ফসলের ভাগ তারা যেন ক্যাস হিসে পেমেণ্ট করতে পারে। এতবড় সিদ্ধান্ত তিনি গ্রহণ করতে পারবেন কিনা জানিনা, তবে ভারতবর্ষের অন্যান্য জায়গায় বর্গাদারদের সম্বন্ধে যে আইন পাশ হয়েছে সেখানে আমরা যেন পিছিয়ে না থাকি আজকে বাংলাদেশের প্রচলিত প্রথায় উৎপন্ন ফসলের ৫০ভাগ বর্গাদার পায় এবং মালিক পায় ৫০ভাগ সিকৃস্টি/ফর্টি আইনগতভাবে যেটা রয়েছে সেটা পরিবর্তন করা দরকার। সেই ভাগ আমরা পরিবর্তন করিনি। গত ১ বছর আমরা যুক্তফ্রন্ট রয়েছি এবং ১৯৬৭ সালে আমরা ৯ মাস ছিলাম। এর মধ্যে বর্গাদারদের উচ্ছেদ বন্ধ করবার জন্য আমরা একটা আইন পাশ করেছি বটে, কিন্তু তাবে উৎপন্ন ফসলের যে ন্যায্য পরিমাণ দেওয়া উচিত সেটা আমরা বাংলাদেশে দেইনি। আমাকে লজ্জার সঙ্গে বলতে হচ্ছে বাংলাদেশে উৎপন্ন ফসলের যত বেশী অংশ মালিক পায় ভারতবর্ষের অন্য কোন প্রদেশে এত পায়না। এতে আমি লজ্জিত, কারণ এখানে আমরা মেহনতি মানুষের সরকার, গরীব মানুষের সরকার প্রতিষ্ঠা করেছি। স্যার, থার্ড ফাইভ ইয়ার প্ল্যানে যেকথা বলা হয়েছে আমি

তার প্রতি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে বলা হয়েছে উৎপন্ন ফসলের অর্থাৎ গ্রস্ প্রোডিউস্ যেটা হবে তারা ওয়ান ফোর্থ বা ওয়ান ফিফথ-এর বেশী যেন কখনও মালিক না পায়। সেই সিদ্ধান্ত কার্যকরী করেছে আসাম—সেখানে ওয়ান ফিফথ এবং এইটটি পারসেন্ট অব দি প্রোডিউস্ বর্গাদাররা পেয়ে থাকে। ওই আইন আরও অনেক জায়গায় পাশ হয়েছে কাজেই আমাদের এখানেও সেটা পাশ করা একান্ত প্রয়োজন। যেমন ধরুন, মহীশূর ওয়ান সিক্সথ অব দি প্রোডিউস্ মালিক পাবে, উড়িষ্যায় ওয়ান ফোর্থ অব দি প্রোডিউস্, রাজস্থানে ওয়ান সিক্সথ অব দি প্রোডিউস, বিহার, গুজরাট, কেরালা এবং মহারাষ্ট্র ওয়ান সিক্সথ অব দি প্রডিউস, অর্থাৎ দেখা যাচ্ছে সেভেন্টি ফাইভ পারসেন্ট এবং কোথাও এইটি পারসেন্ট অব দি প্রোডিউস্ বর্গাদার পাবে। বাংলাদেশ সম্পর্কে একথা লজ্জার সঙ্গে বলতে হয় কংগ্রেস এসব লক্ষ্য করেনি, নির্দেশ থাকা সত্ত্বেও করেনি যা ভারতবর্ষের অন্যান্য প্রদেশ করেছে। কংগ্রেসী রাজত্বে সমস্ত প্রদেশে বেঁধে দিয়েছে সেভেনটী ফাইভ পারসেন্ট অব দি প্রোডিউস্ সুড গো টু বর্গাদারস্। আমরা এখানে যুক্তফ্রন্ট সরকার, মেহনতি মানুষের সরকার প্রতিষ্ঠা করেছি, কাজেই আমরা যদি এখানে ফেইল করি তাহলে আমাদের যে কর্তব্য এবং দায়িত্ব রয়েছে তা থেকে আমরা চ্যুত হব। সেই জন্য আবেদন করছি ওয়ান সিক্সথ অব দি প্রোডিউস্ না হোক ওয়ান ফিফথ যেন বর্গাদারের কাছে যায় নূতন আইন অনুসারে।

তারপর আমি আপনার কাছে আর একটি বিশেষ ইমপরট্যান্ট কথা বলছি। নূতন যে আইন হবে বর্গাদারদের জন্য ল্যাণ্ড রিফর্মস এ্যাক্ট, সেই নূতন ল্যাণ্ড রিফর্মস এ্যাক্টে ছোট ছোট মালিকের ক্ষেত্রে দৃষ্টি দিতে হবে এবং তারা যদি চায় তাহলে তাদের অন পাসে ন্যাল কালটিভেসান গ্রাউণ্ডে ল্যাণ্ড রিজিউম করার অধিকার দেওয়া হবে। ল্যাণ্ড রিজিউম করার অধিকার দেওয়া হবে মালিককে। কেন মালিককে দেওয়া হবে—আমি এতে একমত হতে পারছি না। অন্যান্য প্রদেশে যে সমস্ত আইন পাশ করেছে তাতে ছোট ছোট মালিক অনাদিকালের জন্য ইনকনটিনিউয়েসান অধিকার থাকবে। চিরকালের জন্য যে অধিকার থাকবে এই অধিকার থাকতে পারে না। কাজেই পারসোন্যাল কালটিভেসানের নামে আমরা জানি বর্গাদার উচ্ছেদ হয়। আমরা ফ্লাউট কমিশনের নীতি গ্রহণ করে তাদের পারমানেণ্টলি এ্যাজ এ টেনেন্ট হিসাবে যদি স্বীকার করতে না পারি তাহলে কেন আমরা ল্যাণ্ড রিজিউম করে পারসোন্যাল কালটিভেসানের নামে এই অধিকার তাদের আমরা দিতে যাব? ভারতবর্ষে বিশেষ করে এমন জায়গার কথা আমরা জানি যেমন আসামে On February 1963 land resumption on personal ground was stopped. গুজরাটে অন ৩১/৩/৬৭ যারা বিগ ল্যাণ্ড লর্ডস বা বিগ ওনার্স তাদের ক্ষেত্রে ল্যাণ্ড রিজামসান ষ্টপ করে দিয়েছে। গুজরাটে অন ৩১ মার্চ ১৯৬৭ স্মল ওনার্স যারা, যারা ২/৪ বিঘা জমির মালিক তাদের কাছ থেকে নেওয়া বন্ধ করে দিয়েছে অন ৩১ মার্চ ১৯৬২। কেরালায় ১৯৬৪ সালে যা আইন ছিল—১৯৬৯ সালের আইনের কথা বলছি না, তাতে তারা বলেছেন যে ১/৪/৬৫ একটা ডেড লাইন টেনে দেওয়া হল যে, তারপর আর হবে না। মধ্যপ্রদেশে হয়েছে ১৯৬০ সালে, মহারাষ্ট্রে হয়েছে বহু বছর আগে, মহীশুরে হয়েছে ১৯৬৬ সালে, উড়িষ্যা করেছে বহু বছর আগে; ১১ বছর আগে করেছে রাজস্থান, ইউ, পি, এবং হিমাচল প্রদেশও করে দিয়েছে। কাজেই পশ্চিমবাংলায় আজকে যদি বর্গাদারের পক্ষে আমরা শ্লোগান তুলি আর পোষ্টার বা দেওয়াল লিখন লিখি এবং বাস্তবক্ষেত্রে যদি রিজামসানের অধিকার, গরীব বর্গাদারদের উচ্ছেদ করার অধিকার দিয়ে দিই তাহলে তাদের যে আশা এবং ভরসা আমাদের যুক্তফ্রন্ট সরকারের প্রতি আছে সেটা নষ্ট হয়ে যাবে এবং তাদের প্রতি আমাদের বিশ্বাসঘাতকতা করা হবে। সেই জন্য আমি বলব no right of land resumption should be allowed. এবং সেই সঙ্গে রিজামসান যে সমস্ত ল্যাণ্ড আছে—আমি ভূমি রাজস্ব মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে ধরণের আইন বর্তমানে বর্গাদারদের

জন্য আছে সেটা হচ্ছে যদি ৭॥ একরের বেশী জমি থাকে এবং ৭॥ একর জমি যদি মালিক নিজের দখলে রাখে তাহলে বেশী জমির মালিক বর্গাদারদের উচ্ছেদ করতে পারে না, কিন্তু ৭॥ একরের নীচে যদি জমি থাকে তাহলে সেখানে সমস্ত বর্গাদারদের উচ্ছেদ করতে পারবে। ৭॥ একরের বেশী যদি জমি থাকে তাহলে সেই বেশী জমি থেকে বর্গাদাররা উচ্ছেদ হবে না, এই আমাদের বর্তমান আইনে আছে। কিন্তু ৭॥ একরের বেশী জমির মালিকের যে সমস্ত বর্গাদার আছে তাদের আমরা সেই জমিতে ওনারসিপ কেন দেব না, Why not ownership beyond 7½ acres of land should vest on bargadars ? এটা কেন করা হবে না ? আপনারা দেখবেন ভারতবর্ষের বহু জায়গায় বহু আইন হয়ে গেছে, কিন্তু আমরা এখনও করতে পারিনি, লজ্জায় আমাদের মাথা হেঁট হয়ে যায় যে সেই সমস্ত ল্যাণ্ড যেগুলো নন রিজিউমেবেল ল্যাণ্ড, যেগুলো এখন আমরা বর্গাদারদের দিতে পারিনি। যেমন ধরুন নন-রিজিউমেবেল ল্যাণ্ড গুজরাটে ভেষ্ট করে গেছে ১৯৫২ এণ্ড ১৯৬২-র মধ্যে, ১৯৬১ সালে ভেষ্ট করেছে কেরালায়, এম, পিতে করেছে, মহারাষ্ট্রে করেছে, মহীশুরে করেছে, উড়িষ্যায় করেছে, রাজস্থানে করেছে, হিমাচল প্রদেশে করেছে, ননরিজিউমেবেল ল্যাণ্ড যেগুলো, সেটা ভেষ্ট করার অধিকার তাদের থাকা দরকার। দুঃখের বিষয় আমাদের বাংলাদেশের কংগ্রেসী রাজত্বে এটা হয়নি। কিন্তু ভারতবর্ষের অন্যান্য কংগ্রেসী রাজত্বে এই আইন পাশ করে ননরিজিউ-মেবেল ল্যাণ্ডগুলোকে তাদের ভেষ্ট করে দেওয়া হয়েছে। আমি আশা করি আমাদের ভূমিরাজস্ব মন্ত্রী অন্ততঃ এদিকে দৃষ্টি দেবেন এবং দৃষ্টি দিয়ে তিনি যে সমস্ত জমি আজকে ননরিজিউমেবেল এরিয়াস অব ল্যাণ্ড—সেই জমিগুলো আমাদের বর্গাচাষীদের হাতে তুলে দেবেন। এটা যদি না করতে পারি তাহলে শুধু বৃথাই হবে যে আমরা শ্লোগান করছি, বিভিন্ন জায়গায় যে জমি উদ্ধার করছি। কিন্তু আমিতো বলেছি আন্দোলন যেখানে তীব্রতর করতে হবে, ঠিক তেমনি এই আইন-গুলোকে সুরক্ষিত করতে হবে। সেই আইনে যে অধিকার সেই অধিকারগুলোকে প্রতিষ্ঠিত করতে হবে এই সমস্ত গরীব লোকেদের ক্ষেত্রে। এই দুটি যদি আমরা সমান ভাবে না করতে পারি—আমি জানি ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যে সমস্ত আইন হয়েছে সেই সমস্ত আইন যথাযথভাবে প্রয়োগ করা হয়নি। কারন সেখানে হয়তো আন্দোলন তীব্রতর নয়। কিন্তু সেখানকার সরকার অন্ততঃ আইনকে স্বীকার করে নিয়েছে যে, এই কৃষক বা বর্গাদার চাষীদের ক্ষেত্রে আইনতঃ অধিকারকে মেনে নেওয়া হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গে আন্দোলনকে জোরদার করছি কিন্তু আইনের ক্ষেত্রে আমাদের যুক্তফ্রন্ট সরকার পিছিয়ে পড়ছে।

কিন্তু সেই আইনগুলির ক্ষেত্রে আমাদের যুক্তফ্রন্ট সরকার পিছিয়ে পড়েছেন। সেই জন্য দাবী করবো ভূমি রাজস্বমন্ত্রী আগামী দিনে যে নূতন আইন আনবার প্রতিশ্রুতি দিয়েছেন সে আইনের মধ্য দিয়ে অন্ততঃ বেসিক প্রিন্সিপল যেটা বিভিন্ন কংগ্রেস সরকারও স্বীকার করেছেন তৃতীয় পঞ্চবার্ষিকি পরিকল্পনার মধ্য দিয়ে, চতুর্থ পঞ্চবার্ষিকি পরিকল্পনায়ও যে নির্দ্দেশ আছে সে নির্দ্দেশগুলি যাতে যথাযথ কার্য্যকরী করতে পারি সেদিকে দেখবেন। আমার সময় খুবই অল্প আমি ভূমি রাজস্বমন্ত্রীকে সংক্ষেপে বলি যে বিভিন্ন গ্রামে গ্রামে যে শরিকি সংঘর্ষ হচ্ছে বলে চিৎকার করা হচ্ছে তাদের সে দৃষ্টিভঙ্গির সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গির মিল নেই, কিন্তু যুক্তফ্রন্ট সরকারের গায়ে যাতে কাদা না লাগে সেই জন্য ভূমি রাজস্বমন্ত্রী নীতি ঘোষণা করুন, সেই নীতি কার্য্যকরী করা হোক। যে সারকুলার বিভিন্ন গ্রামে পাঠিয়েছেন যার ভিত্তিতে আমরা জনসভা করেছি সেই সব গ্রামের মানুষের প্রতি যে অবিচার হয়েছে, যাদের ফসল কেটে নেওয়া হয়েছে তাদের সে ফসল ফেরত দিয়ে সেই সারকুলারের ভিত্তিতে আমরা বিভিন্ন জায়গায় মিটিং করে আন্দোলন করে সঠিক পথে যাতে তাকে পরিচালিত করতে পারি, গণতান্ত্রিক চেতনার যে রাশ তা ছেড়ে যাতে না দিই সেটা যুক্তফ্রন্ট সরকারের কর্মীরা যদি সেই সার্কুলারকে কার্যকরী করতে পারে তাহলে বাংলাদেশের অনেক নূতন সম্ভাবনারও সুযোগ

আছে। সেই নূতন সম্ভাবনা কার্য্যকরী করবার জন্য ভূমি-রাজস্ব মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি। আপনার সে নীতি লঙ্ঘন করে অন্যায় করছে যারা, যাদের জমি জোর করে নেওয়া হয়েছে— ৭৫ বিঘার কম জমি থাকা সত্ত্বেও তার জমি ছিনিয়ে নিয়ে ও দখল করেছে, দু-চার বিঘার জমির ধান কেটে নিয়েছে, আমাদের যুক্তফ্রন্টের কর্মীদের সেখানে সে দায়িত্ব নিতে হবে। সে দায়িত্ব নিয়ে তার জন্য তার সে ধান জমি ফেরত দিতে হবে। এই যদি করতে পারি তাহলে এই আদর্শ আমাদের সরকার—জনগণের সরকার প্রতিষ্ঠিত করতে পারবো, এবং সেই আশা রেখে যুক্তফ্রন্টের মন্ত্রী মণ্ডলি বিশেষ করে ভূমি রাজস্ব মন্ত্রীমহাশয় যে নীতির ইঙ্গিত দিয়েছেন, যে সার্কুলার দিয়েছেন তা তিনি কার্য্যকরী করবেন, এবং যে তথ্য রাখলাম সেইভাবে দৃষ্টি দিয়ে শুধু শ্লোগানে বিপ্লব নয়, পোষ্টারে নয়, দেয়ালের লিখনে বিপ্লব নয়, আইনের মধ্য দিয়ে যে অধিকার আছে, আমাদের কনষ্টিটিউশান এ্যামেণ্ডমেন্ট আমরা করতে পারছি না, কিন্তু সেদিক থেকে সোচ্চার থেকে তিনি যেমন দিল্লীতে বলেছিলেন যে আর্টিকেল ২২৬ সংশোধন করবার জন্য যেটা তিনি মিনিষ্টারস কনফারেন্সে দাবী তুলেছিলেন সেই দাবী সমর্থন আমরা করি। কিন্তু তা কার্য্যকরী করতে না পাচ্ছি যতক্ষণ ততক্ষণ চুপ করে বসে থাকলে চলবে না। আমি জানি আজ হোক কাল হোক যে রথচক্র এগিয়ে চলেছে বাংলাদেশের কায়েমী স্বার্থ জোতদার জমিদারদের কায়েমী স্বার্থের বাধা ভেদ করে যুক্তফ্রণ্ট সরকার এগিয়ে চলবে। বাংলাদেশের নূতন জীবন দেখা দেবে, গ্রাম বাংলায় নূতন সূর্য্যোদয় হবে এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অনেক প্রশ্ন উঠেছে তার সুযোগ দিতে পারবেন না সেইজন্য মাননীয় স্পীকার স্যার, আমি অনুরোধ করবো ১৫ মিনিট সময় বাড়িয়ে দেওয়া হোক।

**মিঃ স্পীকার ঃ** May I enquire of Hon'ble Minister how long he will take to finish his speech ?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার ঃ** মাননীয় সদস্যরা যদি বলেন তাহলে আমি এক কথায় সব কাট মোসানের বিরোধীতা করতে পারি—বলতে পারি যে সব অগ্রাহ্য করলাম। কিন্তু অনেকগুলি প্রশ্ন উঠেছে সেগুলির যদি কিছুটাও উত্তর দিতে হয় তাহলে ১৫।২০ মিনিট সময় লাগবে।

**মিঃ স্পীকার ঃ** Certainly all of us should hear the Hon'ble Minister.

**শ্রীযতীন চক্রবর্তী ঃ** স্যার, ডেপুটি স্পীকার যখন হাউসে ছিলেন তখন হাউসের অনুমতি নিয়েছিলেন, ৮-১৭ মিনিট। ৮-১৭ হতে আরো ৭ মিনিট সময় বাকি। যদি ভোটের জন্য যদি ২ মিনিট সময় লাগে, আর ১০ মিনিট বেশী সময় চাচ্ছি।

**শ্রীআবদুস সাত্তার ঃ** স্যার, আপনি রুল ৩৩৭টা দেখুন। ডেপুটি স্পীকার একবার বাড়িয়ে দিয়েছেন। তারপর রুল ৩৩৭(২) যদি দেখেন—At the appointed hour, in accordance with the time limit fixed for the completion of a particular stage of a Bill or a motion, the Speaker shall, unless the debate is sooner concluded, forthwith put every question necessary to dispose of all the ontstanding matters in connection with that stage of the Bill or the motion. সুতরাং আপনি এটা দেখলেই বুঝতে পারবেন।

[8-10—8-17 p.m.]

**Mr. Speaker :** আপনি যদি দেখেন রুল ২৯০ তাতে আছে—No variation in the allocation of time order shall be made except on a motion made, with the consent of the Speaker, and accepted by the House :

Provided that the Speaker may, after taking the sense of the House, increase the time, not exceeding one hour, without any motion being moved. তাহলে এটা একটা হয়েছে। এটা না হলে মন্ত্রীমহাশয় উত্তর দিতে পারছেন না, আমি হাউসের কাছে পুট করছি, হাউসের কাছে যেগুলি মুভ করেছেন—আপনাদের সেন্স নিয়েছি।

**শ্রীহরেকৃষ্ণ কোঙার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ছাটাই প্রস্তাবগুলি এসেছে তার বিরোধীতা করছি এবং আমি যে বাজেট প্রস্তাব এখানে রেখেছি তা সমর্থনের জন্য প্রস্তাব রাখছি। কোন বিতর্কের জবাব দেবার প্রায়াজন নেই, এ সময়ের মধ্যে দেওয়া যায় না, এবং ভূমি সমস্যাটা এতই জটিল যে তার আইন কানুনগুলি এক দুই বা তিন মিনিটে ব্যাখ্যা করা সম্ভব নয়, সেজন্য আমি সে প্রচেষ্টা করবো না। আমি এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** I now put to vote all the cut motions except Cut Motions Nos. 3,4,5,6 and 7 on which division has been claimed.

The motion of Shri S. M. Fazlur Rahaman that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motions of Shri Pijush Kanti Mukherjee, Shri Santosh Kumar Roy, Dr. Nalinaksha Sanyal and Shri Jagadananda Roy that the amount of the demand be reduced to Re. 1, were then put and a division taken with the following result :—

## Noes—93

Abdul Quiyom Molla, Shri
Abul Hassan, Shri
Baksh, Shri Mohammed Karim
Bandopadhaya, Dr. Gopal
Banerjee, Shri Subodh
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Abinash
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Hemanta Kumar
Basu Ray, Shri Sunil
Bera, Shri Sasabindu
Besterwitch, Shri A. H.
Bhadra, Dr. Niranjan
Bhaduri, Shri Panchugopal
Bhandari, Shri Nitai
Bhattacharjya, Shri Mrigendra
Bhattacharya, Shri Jyotibhusan
Bhattacharya, Dr. Kanailal
Bhattacharyya, Shri Gopal Krishna
Biswas, Shri Ajit Kumar
Boral, Shri Manaranjan
Bouri, Shri Tinkori
Chakraborty, Shri Jatin
Chakraborty, Shri Sadhan Kumar
Chattoraj, Dr. Radhanath
Choudhury, Shri Soroshi
Dal, Shrimati Nanda Rani
Das, Shri Debendra Nath
Das, Shri Jagadish Chandra
Das, Shri Paresh
Das Mahapatra, Shri Balailal
Deb, Shri Saral
Elias Razi, Shri Md.
Franklin, Shri Leslie Henry
Ghosh, Shri Krishnapada
Golam Yazdani, Dr.
Guchhait, Shri Subodh Gopal
Guha, Shri Bikesh Chandra

Gupta, Shri Sitaram
Haldar, Shri Kuber Chand
Halder, Shri Renupada
Hazra, Shri Haran Chandra
Kar, Shri Dhananjoy
Khan, Shri Sukhendu
Konar, Shri Benoy Krishna
Konar, Shri Hare Krishna
Kundu, Shri Gour Chandra
Let, Shri Panchanan
Mahato, Shri Girish
Maji, Shri Panna Lal
Majhi, Shri Gobardhan
Majumdar, Shri Apurba Lal
Mallik, Shri Prabir Kumar
Mandal, Shri Hazari Lal
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Subal Chandra
Mollah Humayun Kabir, Shri
Mondal, Shri Ramgati
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil Kumar
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri, Joykesh
Mukherjee, Shri Haripada
Mundle, Shri Salil Behari
Murmu, Shri Nathaniel
Naskar, Shri Gangadhar
Naskar, Shri Sundar Kumar
Neogy, Shri Brajo Gopal
Ojha, Shri Samarendra Nath
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Radhika Ranjan
Raha, Shri Sanat Kumar
Raj, Shri Aswini Kumar
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra Lal
Roy, Shri Jyotish
Roy, Shri Phakir Chandra
Roy, Shri Saroj
Roy, Shri Satya Priya
Roy Barman, Shri Khiti Bhusan
Roy Pradhan, Shri Amarendra Nath
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Jamini Bhusan
Saha, Shri Kripasindhu
Saha, Shri Madan Mohon
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Sasthidas
Sarker, Shri Ahindra
Sen Gupta, Shri Tarun Kumar
Talukdar, Shri Pralay

## Ayes—21

Abdus Sattar, Shri
Azizur Rahman, Shri
Barma, Shri Akshay Kumar
Barman, Shri Prasenjit
Fazlur Rahman, Shri S. M.
Ghosh, Shri Tarun Kanti
Gyan Singh Sohanpal, Shri
Lakra, Shri Denis
Mukherjee, Shri Nirmal Kumar
Mukherjee, Shri Pijush Kanti
Nahar, Shri Bijoy Singh
Ray, Shri Siddhartha Shankar
Roy, Shri Jagadananda
Roy, Shri Jatindra Mohan
Roy, Shri Santi Mohun
Sanyal, Dr. Nalinaksha
Sarkar, Shri Nil Kamal
Sinha, Kumar Jagadish Chandra
Surat Ali Khan, Shri
Tirkey, Shri Iswar Chandra
Tudu, Shri Budhan Chandra

The Ayes being 21 and the Noes being 93 the motion was lost.

The motion of Dr. Nalinaksha Sanyal that the amount of the demand be reduced by Rs. 100, was then put and a division taken with the following result :—

## Noes—93

Abdul Quiyom Molla, Shri
Abul Hassan, Shri
Baksh, Shri Mohammed Karim
Bandopadhaya, Dr. Gopal
Banerjee, Shri Subodh
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Abinash
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Hemanta Kumar
Basu Ray, Shri Sunil
Bera, Shri Sasabindu
Besterwitch, Shri A. H.
Bhadra, Dr. Niranjan
Bhaduri Shri Panchugopal
Bhandari, Shri Nitai
Bhattacharjya, Shri Mrigendra
Bhattacharya, Shri Jyotibhusan
Bhattacharya, Dr. Kanailal
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satyapada
Biswas, Shri Ajit Kumar
Boral, Shri Manaranjan
Bouri, Shri Tinkori
Chakraborty, Shri Jatin
Chakraborty, Shri Sadhan Kumar
Chattoraj, Dr. Radhanath
Choudhury, Shri Soroshi
Dal, Shrimati Nanda Rani
Das, Shri Debendra Nath
Das, Shri Jagadish Chandra
Das, Shri Paresh
Das Mahapatra, Shri Balailal
Deb, Shri Saral
Elias Razi, Shri Md.
Franklin, Shri Leslie Henry
Ghosh, Shri Krishnapada
Golam Yazdani, Dr.
Guchhait, Shri Subodh Gopal
Guha, Shri Bikesh Chandra
Gupta, Shri Sadhan
Gupta, Shri Sitaram
Haldar, Shri Kuber Chand
Halder, Shri Renupada
Hazra, Shri Haran Chandra
Kar, Shri Dhananjoy
Khan, Shri Sukhendu
Konar, Shri Benoy Krishna
Konar, Shri Hare Krishna
Kundu, Shri Gour Chandra
Let, Shri Panchanan
Mahato, Shri Girish
Maji, Shri Panna Lal
Majhi, Shri Gobardhan
Majumdar, Shri Apurba Lal
Mallik, Shri Prabir Kumar
Mandal, Shri Hazari Lal
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Subal Chandra
Mollah Humayun Kabir, Shri
Mondal, Shri Ramgati
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil Kumar
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Haripada
Mundle, Shri Salil Behari
Murmu, Shri Nathaniel
Naskar, Shri Gangadhar
Naskar, Shri Sundar Kumar
Neogy, Shri Brajo Gopal
Ojha, Shri Samarendra Nath
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Radhika Ranjan
Raha, Shri Sanat Kumar
Raj, Shri Aswini Kumar
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra Lal
Roy, Shri Jyotish
Roy, Shri Phakir Chandra
Roy, Shri Saroj
Roy, Shri Satya Priya
Roy Barman, Shri Khiti Bhusan
Roy Pradhan, Shri Amarendra Nath
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Jamini Bhusan
Saha, Shri Kripasindhu
Saha, Shri Madan Mohon
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Sasthidas
Sarkar, Shri Ahindra
Sen Gupta, Shri Tarun Kumar
Talukdar, Shri Pralay

## Ayes—21

Abdus Sattar, Shri
Azizur Rahman, Shri
Barma, Shri Akshay Kumar
Barman, Shri Prasenjit

Fazlur Rahaman, Shri S. M.
Ghosh, Shri Tarum Kanti
Gyan Singh Sohanpal, Shri
Lakra, Shri Denis
Mukherjee, Shri Nirmal Kumar
Mukherjee, Shri Pijush Kanti
Nahar, Shri Bijoy Singh
Ray, Shri Siddhartha Shankar
Roy, Shri Jagadananda
Roy, Shri Jatindra Mohan
Roy, Shri Santi Mohun
Sanyal, Dr. Nalinaksha
Sarkar, Shri Nil Kamal
Sinha, Kumar Jagadish Chandra
Surat Ali Khan, Shri
Tirkey, Shri Iswar Chandra
Tudu, Shri Budhan Chandra

The Ayes being 21 and the Noes being 93 the motion was lost.

The motion of Shri Hare Krishna Konar that a sum of Rs. 11,43,66,000 e granted for expenditure under Grant No. 2, Major Heads: "9-Land evenue, 76-Other Miscellaneous Compensations and Assignments, and 92-ayment of Compensation to Land-holders, etc. on the abolition of Zamindary ystem", was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8-17 p.m. till 1 p.m. on Wednesday, ie 4th March, 1970, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Wednesday, the th March 1970, at 1 p. m.

**Present :**

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 19 Ministers, 1 linister of State and 199 Members.

-00—1-10 p.m.]

**Starred Questions**

(to which oral answers were given)

## ব্লকের কৃষিবিষয়ক কর্মসূচী রূপায়ণ

***478.** (Admitted question No. *627.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন ঃ—

(ক) ব্লক ডেভেলপমেণ্ট অফিস হইতে ব্লকের কৃষি বিষয়কে পৃথক করার প্রয়োজনীয়তা সরকার ভাবিতেছেন কিনা ; এবং

(খ) কৃষি বিভাগ হইতেই যাবতীয় কৃষি বিষয়ক সমস্তার প্রতি দৃষ্টি দিবার জন্য প্রশাসনিক ব্যবস্থা করা হইবে কিনা ?

**Dr. Kanailal Bhattacharya :**

(ক) ব্লক স্তরে কৃষি কর্মসূচী রূপায়ণের দায়িত্ব হইতে ব্লক ডেভেলাপমেণ্ট অফিসারদিগকে ক্তি দিবার একটি প্রস্তাব বর্তমানে মন্ত্রিসভার বিচারাধীন আছে।

(খ) উল্লিখিত প্রস্তাবে ইহাও বলা হইয়াছে যে অতঃপর ব্লক স্তরে কৃষি সম্প্রসারণ াধিকারিকগণ সরাসরি যুগ্ম কৃষি অধিকর্তা, মুখ্য কৃষি আধিকারিক অথবা জিলা কৃষি আধিকারিকগণের য়ন্ত্রণাধীনে কাজ করিবেন। সুতরাং এই প্রস্তাবানুযায়ী কৃষিবিভাগ হইতেই ব্লকস্তর পর্য্যন্ত কৃষি িষয়ক সমস্তার প্রতি দৃষ্টি দিবার বন্দোবস্ত থাকিবে।

## কৃষি বিভাগের একমুখী প্রশাসনিক ব্যবস্থা

***483.** (Admitted question No. *1443.)

**শ্রীসরল দেব ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে কৃষি বিভাগের প্রশাসনিক ও কৃষিকার্যের সুবিধার জন্য ওয়ান লাইন অ্যাডমিনিষ্ট্রেশন-এর কথা সরকার চিন্তা করছেন ; এবং

(খ) সত্য হইলে, সরকার এ পর্যন্ত কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য্য :** (ক) সত্য। (খ) এ সম্পর্কে একটা প্রস্তাব বর্তমানে মন্ত্রীসভার বিবেচনাধীন আছে।

**শ্রীসনৎকুমার রায় :** এই প্রস্তাব যদি বিবেচিত হয় তাহলে Extension Officer-দের function কি ধরনের হবে—ব্লকের অধীনে হবে, না অন্য ধরণের হবে ? এবং ব্লকের হাতে চলে গেলে তাদের কি সুবিধা অসুবিধা হবে তা নিয়ে তাদের সঙ্গে আলাপ আলোচনা হয়েছিল কিনা ?

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য্য :** এ বিষয়ে Cabinet বিবেচনা করে কি করবেন না করবেন সেটা বলতে পারিনা। তবে এমন ব্যবস্থা করবেন যাতে কাজের সুষ্ঠু ব্যবস্থা হয়।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** ব্লকে কৃষিবিষক কর্মচারীদের কাজ কি ?

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য্য :** কৃষি সম্প্রসারণ।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** কৃষি সম্প্রসারণ বলতে কি কি কাজ বোঝায় ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** কৃষিবিষয়ক উৎসাহ দান।

**শ্রীএস· এম· ফজলুর রহমান :** সেচ কি কৃষি সম্প্রসারণের সঙ্গে জড়িত ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** ক্ষুদ্র সেচ জড়িত।

**শ্রীএস· এম· ফজলুর রহমান :** Deep tubewell কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** ক্ষুদ্রসেচের অন্তর্গত।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান :** ব্লক থেকে আলাদা করার প্রশ্নটা কবে Cabinet-এ দেওয়া হয়েছিল ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** প্রায় ২ মাস আগে।

**শ্রীঅজিতকুমার বিশ্বাস :** ক্ষুদ্রসেচ বলতে আপনি কি বোঝেন এবং তার কতটাকা পর্য্যন্ত আপনি বরাদ্দ করতে পারেন ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** ২ লক্ষ টাকার মধ্যে যে সেচ কার্য্যগুলি করা হয় সেটা ক্ষুদ্র সেচ।

**শ্রীঅশ্বিনীকুমার রায় :** এই কৃষির বেলায় যদি ব্লক থেকে বিচ্ছিন্ন করে নিয়ে কৃষি বিভাগের হাতে যদি রাখেন তাহলে অন্যান্য যে সমস্ত কাজগুলি আছে, সমবায় আছে, সেচ আছে সেগুলি ত ডিসেণ্ট্রালাইজড হয়ে যাবে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** সেটা আমি বলতে পারিনা যে কি হবে। আমাদের এখানে যে প্রস্তাব দেওয়া হয়েছে সেই প্রস্তাব হল কৃষির যে কাজ ব্লক স্তরে সেটা কৃষি দপ্তরের অধীনে করার জন্য প্রস্তাব দেওয়া হয়েছে। এতদিন এটা ব্লক ডেভেলপমেণ্ট অফিসারের কর্তৃত্বাধীনে ছিল না, তার ফলে কৃষিকার্যের অসুবিধা হতে লাগলো। সেইজন্য এই প্রস্তাব দেওয়া হয়েছে।

**শ্রীদেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, যতদূর শোনা গিয়েছে ব্লক ডেভেলপমেণ্ট অফিসারের মধ্যে একজন বি, ডি, ও, অবশ্য কোন কোন ক্ষেত্রে একজন জয়েণ্ট বি. ডি, ও, আছেন এবং এই বি, ডি, ও,-কে জেনারেল এ্যাডমিনিষ্ট্রেশনের কাজ দেওয়া হচ্ছে, কৃষি সম্পর্কে তার বিশেষ টেকনিক্যাল এডুকেশন না থাকায় অর্থাৎ বি, ডি, ও,-কে কৃষির দায়িত্ব দেওয়া হয়েছে এবং জয়েন্ট বি, ডি, ও,-কে জেনারেল এ্যাডমিনিষ্ট্রেশনের কাজ দেওয়া হয়েছে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** না একথা সত্য নয়। বরং জয়েণ্ট বি, ডি, ও, যিনি হচ্ছেন তিনি কৃষি ছাড়া অন্য সমস্ত দেখবেন এবং বি, ডি, ও,-কে কৃষি সম্পর্কে দেখা হয়েছে। এটা অবশ্য এখনও কার্যকরী হয়নি।

**শ্রীসনৎকুমার রাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কৃষি সাবজেক্টটা অল ইণ্ডিয়া সার্ভিসের সঙ্গে যুক্ত রাখার কোন পরিকল্পনা পশ্চিমবঙ্গ সরকারের আছে কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** উপস্থিত এই রকম কোন পরিকল্পনা নেই।

**শ্রীঅনিলকুমার মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয়, কৃষি বিভাগকে যে পৃথকীকরণ করার কথা বললেন যে বিবেচনাধীন আছে, আমি জিজ্ঞাসা করছি যে এটা কতদিনের মধ্যে কার্যকরী হবে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** এটা ক্যাবিনেটে বিচার বিবেচনা করা হবে। ৬ই মার্চ ক্যাবিনেট মিটিং আছে, তারা যে ডিসিশন করে দেবেন সেটাই কার্যকরী হবে।

**শ্রীসরল দেব :** আমাদের প্রায় ১১ মাস অতীত হতে চলেছে, আমরা বলেছি যে পশ্চিম বাংলাকে খাদ্যে স্বয়ংসম্ভার করে তুলবো কিন্তু তার পথে বড় বাধা এই ওয়ান লাইন এ্যাডমিনিষ্ট্রেশন, ফলে এই সিদ্ধান্ত যত তাড়াতাড়ি নেওয়া সম্ভব ততই মঙ্গল একথা মন্ত্রীমণ্ডলীর কাছে জানাতে চাই পশ্চিমবঙ্গের স্বার্থে।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** আমি আগেই বলেছি যে আগামী ৬ই মার্চ ক্যাবিনেটে আলোচনা হবে, ক্যাবিনেট যে সিদ্ধান্ত নেবেন সেই সিদ্ধান্ত অনুযায়ী কাজ হবে।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় এটা জানেন কিনা যে ব্লকে কিছু কিছু ডিপার্টমেন্ট আছে বা কিছু কিছু কর্মচারী আছে। এই ডিপার্টমেন্টেরও আছে যেমন মৎস্য বিভাগের একজন এক্সটেনসন অফিসার আছেন। এই অফিসারের সঙ্গে সরাসরি তাদের উপরতলার অফিসারদের যোগাযোগ আছে তার ফলে গোলযোগ ও বিশৃঙ্খলা দেখা দিচ্ছে কাজে। যেমন যে টাকা বরাদ্দ আছে, কত বরাদ্দ করলেন, কে করলেন, কিভাবে তা খরচ হবে, কিভাবে সেই বরাদ্দ আসবে একথা কেউ জানেনা। বি, ডি, ও, যিনি ব্লক ডেভালপমেণ্ট ঐ এরিয়ার আছেন তাঁকে জিজ্ঞাসা করলে তিনি বলেন যে তিনি কিছু জানেন না, তার উপরে এস, ডি, ও,-কে জিজ্ঞাসা করলে তিনিও জানেন না, এইরকম বিশৃঙ্খলা দেখা দিচ্ছে। তাই ব্লকের ভিতরে ডিপার্টমেণ্টালাইজ করলে এই বিশৃঙ্খলা আরো বাড়বে কিনা এটা বিবেচনা করে দেখবেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** প্রথমতঃ এটা মতামতের প্রশ্ন। তবুও এ সম্পর্কে আমি কৃষিদপ্তরের অভিমত জানিয়ে দেওয়া প্রয়োজন মনে করি। কৃষিদপ্তরের অভিমত হচ্ছে, আজকে কৃষির যারা পরিকল্পনা রূপায়িত করবেন তারা হচ্ছে ফিল্ড অফিসার, এ, ই, ও, গ্রামসেবক ইত্যাদি। তাদের উপর কৃষি দপ্তরের পুরোপুরি কণ্ট্রোল না থাকার ফলে এইগুলি ঠিকমত রূপায়িত হয়না। খরচ হচ্ছে অথচ কৃষি প্রগ্রাম ঠিকমত রূপায়িত হয়না। এখানে এমনও দেখা গিয়েছে যে কৃষি দপ্তরের পক্ষ থেকে বীজ সরবরাহের জন্য নিম্নতম স্তরের কর্মচারী তাদের বীজ দেওয়া হল, সেই বীজ তারা বিক্রি করলো টাকা নিয়ে, কিন্তু এখন পর্য্যন্ত সেই টাকা জমা দেয়নি। টেম্পরারী ডিফালকেশন বা কৃষি দপ্তর থেকে ডিসিপ্লিনারী এ্যাক্সন নেওয়ার অধিকার নেই। বি, ডি, ও,-কে বলা সত্বেও এই ৮ মাস হয়ে গেল কোন কর্মচারীর বিরুদ্ধে এ্যাক্সন নেওয়া হয়নি। তাছাড়া যে লোন দেওয়া হয় সেই লোন আমরা পাঠিয়েছি যে মাসে; বৃষ্টি পড়ে গেল কিন্তু বি, ডি, ও-র কাছ থেকে সেই লোন ডিষ্ট্রিবিউট করা হলনা। আমি টুর করতে গিয়ে দেখি যে লোন দেওয়া হয়নি। বি, ডি, ও, বললেন যে তিনি অন্য কাজে ব্যস্ত থাকায় লোন ডিষ্ট্রিবিউট করতে পারেননি।

[1-10—1-20 p.m.]

এইরকম কারণে কাজের এত অসুবিধা হচ্ছে যে, আজকে আমাদের তরফ থেকে পরিকল্পনা নেওয়া হবে টাকা দেওয়া হবে, নিম্নস্তরের কর্মচারীরা সেই পরিকল্পনা রূপায়িত করবেন অথচ সেই

নিম্নস্তরের কর্মচারীদের উপর আমাদের নিয়ন্ত্রণের কোন ক্ষমতা নাই। বি, ডি, ও, যা করবেন তারই উপর আমাদের নির্ভর করতে হবে। বি. ডি. ও. যদি এগ্রিকালচারের উপর ষ্ট্রেস দেন সেখানে কিছুটা কাজ হয়। যে বি. ডি. ও. রিলিফের কাজ করেন তার এগ্রিকালচারের দিকে নজর দেবার সময় নাই, সেখানে এগ্রিকালচারের কোন কিছু হয়না। গত বছর এই ওয়ান লাইন এ্যাডমিনিষ্ট্রেশনের ব্যাপার নিয়ে হাউসের দুইপক্ষ থেকে দাবী উঠেছিল যে ওয়ান লাইন এ্যাডমিনিষ্ট্রেশান হওয়া উচিত যদি এ্যাগ্রিকালচারের উন্নতি করতে হয়। যাই হউক এটা আমরা ক্যাবিনেটে বিচার বিবেচনা করে সিদ্ধান্ত গ্রহণ করব। নিশ্চয়ই সবদিকে বিবেচনা করা হবে।

**শ্রীঅনিলধরণীগুহনিয়োগী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, জানাবেন কি যে, বিভিন্ন ব্লকে যে সমস্ত এলাকা দিয়ে যে সমস্ত রেল লাইন গিয়েছে তার পাশে যে সমস্ত জমি আছে সেই জমিতে জল সরবরাহ করবার জন্য স্থানীয় কর্তৃপক্ষের সঙ্গে কৃষকদের সঙ্গে গোলযোগ হচ্ছে সেটা কি তাঁর নজরে এসেছে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** আপনার প্রশ্নে এটা এখানে উঠেনা। তবুও আমি বলছি যে এক্সটেণ্ডেড রেল লাইন যেটা সেটা এ্যাগ্রিকালচার ডিপার্টমেণ্ট-এর ; বি. ডি. ও. মারফত বিলি করা হয়। কিন্তু সেখানে রেলওয়ের যে ক্যানেল আছে সেটা হচ্ছে রেলওয়ের অধিকারে। সেটা রেল আমাদের দেয়নি। কাজেই সেখানে জল সরবরাহ করার বন্দোবস্ত করার কোন অধিকার আমাদের নাই।

## মুর্শিদাবাদ জেলায় চালু হাসকিং মেসিনের সংখ্যা

***479** (Admitted question No. *1330.)

**সত্যপদ ভট্টাচার্য্য ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় বর্তমানে কয়টি হাস্কিং মেসিন চালু আছে ;

(খ) উক্ত জেলায় গত ১৯৬৭, ১৯৬৮ এবং ১৯৬৯ সালে হাস্কিং মেসিনের জন্য কয়টি নূতন লাইসেন্স দেওয়া হইয়াছিল ; এবং

(গ) বর্তমানে হাস্কিং মেসিন বসাইবার অনুমতি দানের নিয়ম কি ?

**Shri Provash Chandra Roy :**

(ক) মুর্শিদাবাদ জেলায় ৩১।১২।৬৯ তারিখে ১৮৫টি হাস্কিং মেসিন চালু ছিল।

(খ) ১৯৬৭, ১৯৬৮ ও ১৯৬৯ সালে উক্ত জেলার কাহাকেও নূতন হাসকিং মেসিন স্থাপনের জন্য কোন পারমিট বা লাইসেন্স দেওয়া হয় নাই।

(গ) প্রয়োজনের তুলনায় হাস্কিং মেসিন-এর সংখ্যা বেশী থাকায় বর্তমানে নূতন কোন হাস্কিং মেসিন বসাইবার অনুমতি দেওয়া হইতেছে না ; তবে বিশেষ বিশেষ ক্ষেত্রে এক স্থান হইতে অন্য স্থানে লইয়া যাওয়ার অনুমতি দেওয়া হয়।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** আপনি বলতে পারেন মুর্শিদাবাদ জেলায় কোন মহকুমায় কয়টা আছে ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় ঃ** আমার কাছে জেলা ভিত্তিতে সংখ্যা আছে, মহকুমা ভিত্তিতে সংখ্যা নাই। নোটীশ দিলে বলতে পারি।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্যঃ** এই মেসিনগুলি বিভিন্ন জায়গায় স্থানান্তরের কথা বলা আছে কিন্তু মেসিনগুলির মালিকানা হস্তান্তরের কোন আইন আছে কি ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** হ্যাঁ মালিকানা হস্তান্তর করা যায়।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্যঃ** আপনি বলেছেন প্রয়োজনের অতিরিক্ত বলে দেওয়া হচ্ছে না। মুর্শিদাবাদে যে মহকুমায় বেশী ধানচাল হয় সেই মহকুমায় কয়টা মেসিন আছে এটা বিবেচনা করে কি আপনি আপনার প্রশ্নের উত্তর দিয়েছেন ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** সেইভাবে বিবেচনা করেই দেওয়া হয়েছে।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্রঃ** এই যে আপনি বললেন—১৯৬৭ সালের মধ্যে আর কোন নূতন লাইসেন্স দেওয়া হয় নাই। কিন্তু সরকারী কর্মচারীদের যোগসাজসে বিনা লাইসেন্সে বিভিন্ন এলাকায় এই হাসকিং মেসিন চলে—এটা জানেন কি ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** হ্যাঁ, শুনেছি।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্রঃ** বিনা লাইসেন্সে এই যে হাসকিং মেশিন চলে, তা বন্ধ করবার জন্য অথবা তার লাইসেন্স দেবার জন্য সরকারী আয় বৃদ্ধির খাতিরে বিবেচনা করবেন কি ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** বন্ধ করবার চেষ্টা করা হচ্ছে।

**শ্রীসরোজ রায়ঃ** অন্য জেলায় যেখানে প্রয়োজনের তুলনায় এই হাসকিং মেশিন কম, সর্বত্র তো সমান হয় না, এবং যেখানে অন্য জায়গা থেকে remove করে আনাও সম্ভব নয়—এই রকম বিশেষ ক্ষেত্রে নূতন লাইসেন্স দেবেন কি না ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** মন্ত্রীসভার সিদ্ধান্ত হচ্ছে নূতন হাস্কিং মেশিনের কোন লাইসেন্স দেওয়া হবে না।

**শ্রীসরোজ রায়ঃ** এই মন্ত্রীসভার নীতিতে যদি নূতন মেশিন বন্ধ করে রাখা হয়, যেখানে প্রয়োজনের তুলনায় কম আছে, সেখানে আপনি Special Case হিসেবে নিতে পারবেন কিনা ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** আমরা বিশেষ কারণ আছে যে জন্য দেওয়া হচ্ছে না।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই যে বললেন নূতন লাইসেন্স দেওয়া হবে না এবং একস্থান থেকে অন্য জায়গায় transferও permission ছাড়া হবে না, তেমন কোন particular মেশিনের যদি demand থাকে কোন এলাকায় তার উৎপাদনের ক্ষেত্রে horse power-এর বাড়ানোর, সেক্ষেত্রেও অনুমতি দেওয়া হচ্ছে না ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** না, horse power বাড়াবারও কোন ব্যবস্থা নাই। তবে নূতন রাইস-মিলের ক্ষেত্রে horse power বসানোর থেকে saler এবং permission দেওয়া হয়।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্যঃ** মালিকানা হস্তান্তর ছাড়াও দেখা যায় লাইসেন্সও বিক্রী হয়ে যায়। এই মালিকানা হস্তান্তরের ক্ষেত্র কি কি নিয়ম আছে ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** এ প্রশ্ন এখানে উঠে না।

**শ্রীকালিপদ মণ্ডলঃ** বিনা লাইসেন্সে আজ হাস্কিং মেশিন চালু আছে তা কি জানেন এবং তা বন্ধ করবার কি ব্যবস্থা করছেন ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** একথা আপনি যেমন শুনেছেন, আমিও বহুকাল থেকে শুনে আসছি।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** যেখানে চারটি হাসকিং মেশিন চালু আছে, সেখানে যদি দুটো কোন কারণে বন্ধ হয়ে যায়, তাহলে সেখানে নূতন কোন লাইসেন্স দেবেন কি?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** না, ঐ চারটার মধ্যে দুটো যেভাবে চলছে, সেইভাবে চলবে।

**শ্রীকালিপদ মণ্ডলঃ** মন্ত্রী মহাশয় শুনেছেন বিনা লাইসেন্সে হাস্কিং মেসিন চালু আছে। কিন্তু আমাদের শোনা, আর ওঁর শোনা তফাত আছে। উনি শুনে কি ব্যবস্থা অবলম্বন করবেন?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** এ বিষয়ে বিবেচনা করা হবে।

[1-20—1-30 p.m.]

**শ্রীঅনিল কুমার মুখার্জীঃ** মন্ত্রীমহাশয় জানেন কি, ইতিপূর্বে ১৯৬৭ সালের আগে এমন অনেক জায়গা আছে যেখানে দুটো তিনটে করে লাইসেন্স দেওয়া হয়েছে অথচ এমন অনেক জায়গা আছে যেখানে মাইলের পর মাইল হাস্কিং মেসিন নেই—এইসব ক্ষেত্রে আপনি কি চিন্তা করছেন?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** শুধু সিফটিং করবার অনুমতি দেবার সিদ্ধান্ত নেয়া হয়েছে, এছাড়া অন্য কোন সিদ্ধান্ত নেয়া হয় নি।

**শ্রী অমিয়কুমার বন্দ্যোপাধ্যায়ঃ** আপনি বলেছেন আরো অনেক কারণ আছে যার জন্য দেয়া যাচ্ছে না—এই আরো অনেক কারণগুলি কি জানাবেন কি?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** হাস্কিং মেসিনগুলি বহু জায়গায় দেখা গেছে সেগুলি চোরা বাজারীদের আড্ডায় পরিণত হয়েছে। দ্বিতীয়তঃ বহু এমন জেলা এখনও রয়েছে বা বহু এলাকা এমন রয়েছে যেখানে ঢেঁকির এখনও ব্যাপকভাবে প্রচলন আছে বা সেই জায়গার লোক হাসকিং মেসিনের চেয়ে ঢেঁকির প্রচলন এখনও রাখতে চান। তাই এইসব বিভিন্ন কারণগুলি চিন্তা করে হাসকিং মেসিনের নূতন লাইসেন্স দেয়া বন্ধ রাখা হয়েছে।

**শ্রীঅজিত কুমার বিশ্বাসঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, একটা জেলা থেকে আর একটা জেলাতে যদি হাসকিং মেসিন স্থানান্তরিত করতে হয় তাহলে কি পদ্ধতি অনুযায়ী করতে হয়?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** এক জেলা থেকে অপর জেলায় ট্রান্সফারের কোন অনুমতি দেবার ব্যবস্থা নেই, তবে এক জেলার মধ্যে এক স্থান থেকে অন্য স্থানে নিয়ে যাবার ব্যবস্থা আছে।

### সরকারে ন্যস্ত স্বল্প জমির মালিকের জমি

***480.** (Admitted question No. *1370.)

**শ্রীঅশ্বিনী রায়ঃ** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে ভুলক্রমে স্বল্প জমির মালিকের জমি সরকারে ন্যস্ত হয়েছে; এবং

(খ) সত্য হইলে (১) এইরূপ স্বল্প মালিকের সংখ্যা, (২) সংশোধনের পন্থা কি?

**Shri Hare Krishna Konar :**

(ক) না।

(খ) (১) ও (২) প্রশ্ন উঠে না।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এমন অনেক কেস আছে যেখানে সময়মত মধ্যস্বত্ব-এর রিটার্ণ দিতে পারেনি যার ফলে জমি খাস হয়ে গেছে—তাদের কোন রিলিফ দেয়ার ব্যবস্থা আছে কি?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার ঃ** আপনার প্রশ্নটা ছিল ভুলক্রমে ভেষ্ট করেছে কিনা—ভুলক্রমে করেনি। যারা রিটার্ণ দেন নাই নোটিশ দেয়া সত্ত্বেও, হয়ত কোন ভুল ধারণা থেকে হতে পারে কিন্তু দেন নাই, তাহলেও আইন যা বর্তমানে আছে—আপনি তো আইন পড়েছেন— সেই আইন অনুযায়ী সেকসন্স ৪ এবং ৫ অনুযায়ী তাদের এই সমস্ত জিনিস ভেষ্ট করে যাচ্ছে। সেকসন ৬-এ তাকে অধিকার দেয়া হচ্ছে তিনি এটাকে রিটেন করতে পারেন। যদি সেই রিটেন করার অধিকার কেউ প্রয়োগ না করেন, এ সম্বন্ধে হাইকোর্টের জাজমেণ্ট আছে তাহলে বুঝে নিতে হবে তিনি রিটেন করতে চান না। অতএব এটা ভুল করে নয়, আইনের বিধান অনুযায়ী ভেষ্ট করেছে, কিন্তু সমস্যাটা অন্য দিক দিয়ে জটিল বলে এর সমাধান কিছু করার প্রয়োজন একটা আছে। সেই সমাধানের প্রয়োজন হিসাবে আমরা একটা সিদ্ধান্ত করেছি আলোচনা করে আমাদের ক্যাবিনেটের বন্ধুদের সঙ্গে এবং এই বিষয়ে নির্দেশ দেয়া হবে যে, যারা বিশেষ করে অল্প জমির মালিক ফ্যামিলী হিসাবে, আমরা ভবিষ্যতে যে আইন করতে যাচ্ছি সেই আইনের সঙ্গে সঙ্গতি রেখে অল্প জমির মালিকরা যদি পুনরায় দরখাস্ত করে, গভর্ণমেণ্ট তা বিবেচনা নাও করতে পারে আইনে যা বিধান আছে কিন্তু তাহলেও গভর্ণমেণ্ট সুও মোটো আপনা থেকে সেগুলি সংশোধন করতে পারেন। এই বিষয়ে শীঘ্র নির্দেশ পাঠানো হবে যে অল্প জমির মালিকদের এইভাবে যদি জমি ভেষ্ট করে থাকে রিটার্ন না দেয়ার জন্য তাহলে সেগুলি পুনর্বিবেচনা করা হবে সাধারণ মালিকের ক্ষেত্রে।

**শ্রীঅশ্বিনী রায় ঃ** এই যে ভূমি বন্টন উপদেষ্টা কমিটি রয়েছে এদের সামনে দেখা যাচ্ছে যে দু-বিঘা মাত্র জমি সেটার রিটার্ন না দেয়ার জন্য ভেষ্ট হয়ে গেছে। সেখানে এই সমস্ত কমিটি সেই দু-বিঘা মাত্র জমির মালিকের জমিটা ডিসট্রিবিউশন করার ক্ষেত্রে অসুবিধা ফিল করছেন। কাজেই এই সম্পর্কে কিছু ব্যবস্থা করা যায় কিনা যে যার জমি ভেষ্ট হয়ে গেছে সে আশু দরখাস্ত করলে অন্ততঃ মোটামুটিভাবে সেটা স্থগিত থাকবে ?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার ঃ** মাননীয় সদস্য নিজেও একটি রাজনৈতিক দলের সভ্য, এখানে যাঁরা আছেন তাঁরাও প্রায় সকলেই তাই— তাঁরা যদি মনে করেন যে একজনের জমি এইভাবে ভেষ্ট করেছে যেটা সামাজিক ন্যায় বিচারের দিক দিয়ে না করা উচিত ছিল, তাহলে তারা এটা করতে পারেন অর্থাৎ কৃষক সংগঠনের প্রতিনিধিরা সেটাকে বিলি করবেন না। কিন্তু আইনের দিক থেকে কোন নির্দেশ দেবার বিপদ হচ্ছে এই—ধরুন যদি আমরা নির্দেশ দিই যে এই রকম যাদের হয়েছে তাদের প্রতি দখল লইও না, বিলি করিও না, তাহলে এই ফুটো দিয়ে কত যে রাঘব-বোয়াল বেরিয়ে যাবে—কারণ কে ঠিক করবে যে কে ছোট মালিক বা কে বড় মালিক ? আপনি জানেন ২০০/৩০০ বিঘা জমির মালিক তার নিজের নামে হয়ত ১৫ বিঘা জমির রেকর্ড আছে বাকিটা শ্যালকের বা বউয়ের নামে আছে। অতএব তিনি দলিল দেখাবেন আমার মাত্র ১৫ বিঘা জমি আছে। কাজেই আমাদের শাসনযন্ত্রের চরিত্র আপনারা জানেন, আমাদের কর্মচারী বা অফিসারদের চরিত্র জানেন। কাজেই যদি এইভাবে অর্ডার দেওয়া হয় তাহলে কি বেরিয়ে যাবে ? কাজেই এটা খুব মুস্কিল আছে। তবুও আমরা সেই জন্য নির্দেশ দেব যে সেগুলি গভর্ণমেণ্ট পুনর্বিবেচনা করবেন এবং আমি আশা করবো সমস্ত গণ সংগঠন এবং পলিটিক্যাল পার্টিরা এই কাজে সাহায্য করবেন।

**শ্রীআবদুস সাত্তার ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, আপনি যে ভেষ্ট করার আইনের কথা বললেন সেটা এ্যাপ্লিকেবল টু ইণ্টার মিডিয়্যারি অর্থাৎ মধ্যস্বত্ব ভোগী যারা তাদের বেলায় এটা এ্যাপ্লিকেবল। কিন্তু অনেকের রায়তীস্বত্ব আছে অথচ ৭৫ বিঘার কম জমি তাদের ভেষ্ট করেছে—এই রকম ধরণের কোন জমি ভেষ্ট করেছে কিনা সে খবর কি আপনি জানেন ?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার:** আমার কাছে এই রকম কোন খবর নেই যে মধ্যস্বত্ব ভোগীদের জমি ভেষ্ট করেছে। কিন্তু আপনি জানেন, একদিন এই দায়িত্বে ছিলেন যে রায়তীদের অনেক ক্ষেত্রে জমি থাকে। তবে রায়তীস্বত্বের জমি নয় যেটা মধ্যস্বত্বের অধিকারে জমি, রায়তীর অধিকারে থাকে সেখানে যদি সে রিটার্ন না দেয় তাহলে সেটা ভেষ্ট করে যাবে।

**শ্রীআবদুস সাত্তার:** রায়তীস্বত্ব আছে অথচ লেস দ্যান ২৫ একরস, তাহলে রিটার্ন দেওয়ার কোন বিধান নেই?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার:** আমার কাছে এইরকম কোন খবর নেই। আপনার কাছে যদি এই রকম খবর থাকে তাহলে আমাকে জানাবেন আমি নিশ্চয়ই তদন্ত করবো।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** মাননীয় মন্ত্রীমহাশয় একটু আগে প্রশ্নের উত্তরে বললেন সেক্সান ৪ এবং ৫ এ গভর্ণমেন্টে ভেষ্ট করেছে। সেক্সান ৪ এবং ৫ এ ভেষ্ট করার পরেও আর একটি সেক্সান ১০ (১) এণ্ড ১০ (২), তা যদি থাকে তারপরেই তো ডিষ্ট্রিবিউসনের প্রশ্ন আসবে—তাই নয় কি?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার:** উনি যে প্রশ্ন করেছেন সেটা সেক্সান ৪ এবং ৫ এ ভেষ্ট করেছে। তারপর সেক্সান ৬ অনুযায়ী তিনি রিটার্ন দেন নি। ভেষ্ট করার পরে গভর্ণমেণ্ট পজেসান নিয়েছেন এবং নেওয়ার পরে বিলি করার প্রশ্ন নিয়ে উনি বলেছেন।

## মৎস্য দপ্তরের নিয়মিত রিপোর্ট প্রকাশন

***481.** (Admitted question No. *1408.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি, মৎস্য দপ্তরের কাজকর্ম ও প্রশাসন সম্পর্কে নিয়মিত রিপোর্ট প্রকাশ করা হয় কিনা এবং হইলে সর্বশেষ উহা কবে প্রকাশিত হইয়াছিল?

**Shri Provash Chandra Roy:**

মীনপোষ অধিকারের কাজকর্ম ও প্রশাসন সম্পর্কিত রিপোর্ট ১৯৪৭-৪৮ সালের পর হইতে প্রকাশ করা হয় নাই।

যুক্তফ্রণ্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর হইতে এই সম্পর্কে একটি রিপোর্ট প্রকাশ করিবার সিদ্ধান্ত লওয়া হইয়াছে এবং এ-সম্পর্কে প্রয়োজনীয় তথ্য সংগ্রহ করা হইতেছে।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** মাননীয় মন্ত্রীমহাশয় কারণটা কি জানেন, কেন ১৯৪৭-৪৮ সালের পর থেকে এ পর্যন্ত এই দপ্তরের কাজ কর্ম বা প্রশাসনিক ব্যবস্থার রিপোর্ট প্রকাশিত হয়নি?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়:** তার কারণ আমার ঠিক জানা নেই।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** মাননীয় মন্ত্রীমহাশয় কি স্বীকার করবেন যে, তাঁর দপ্তরে যথেষ্ট সংখ্যক অফিসার আছেন এবং কর্মচারী আছেন, কিন্তু প্রত্যেক দপ্তরের সঙ্গে সঙ্গে এই দপ্তরের কি কাজ কর্ম হচ্ছে না হচ্ছে সেটা প্রত্যেক বছর বাজেট সেসানের সময় রিপোর্ট আকারে যদি সদস্যদের কাছে রিপোর্ট আকারে পেশ করা না হয় তাহলে কতটা এগোল, কতটা পিছোল, কি কাজ হচ্ছে না হচ্ছে সে সম্পর্কে আমাদের কোন রকম ধারণা করা সম্ভব হয়না, এটা কি স্বীকার করবেন?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়:** সেজন্য গত বাজেট অধিবেশনে আমি লিখিত রিপোর্ট সকল মাননীয় সদস্যকে দিয়েছিলাম। তবে আগে কেন বাৎসরিক রিপোট তৈরী হয়নি ১৯৪৭-৪৮ সাল থেকে সেটার

সম্পর্কে আমি বলব যে আমি মনে করি যে আগে যে কংগ্রেস সরকার ছিলেন তাঁরা এ বিষয়ে গুরুত্ব দেবার প্রয়োজন মনে করেননি। সেই কারণেই তাঁরা রিপোর্ট প্রস্তুত করার ব্যাপারে অবহেলা দেখিয়েছেন বলে আমি মনে করি।

**Appointment of Muharrars in Cooch Behar Collectorate**

***482.** (Admitted question No. *1385.) **Shri PRASENJIT BARMAN** : Will the Minister-in-charge of the Land and Land Revenue Department be pleased to state —

(a) whether some appointments have been made recently in the posts of Muharrars in the Collectorate of Cooch Behar district ;

(b) if so, (i) the number of the employees appointed, and (ii) the number of Scheduled Castes and Scheduled Tribes employees among them ; and

(c) whether appointments of Scheduled Castes and Scheduled Tribes employees have been made in accordance with the rule regarding reservation of posts for Scheduled Castes and Scheduled Tribes candidates ?

[1-30—1-40 p m.]

**Shri Hare Krishna Konar :**

(a) Yes.

(b) (i) Four.

(ii) Nil.

(c) As no qualified Scheduled Caste or Scheduled Tribe candidate was available, recruitment of any such candidate could not be made.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, কি কোয়ালিফিকেশান চেয়েছিলেন যে শিডিউল্ডকাষ্ট লোকেদের মধ্যে কোয়ালিফায়েড লোক পাওয়া গেল না ? What was the requisite qualification ?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার :** ৪টি পোষ্ট খালি হয়েছিল এবং তার জন্য দরখাস্ত নিয়ে যেমন সাধারণ পরীক্ষা হয় হয়েছিল। ঠিক কি পরীক্ষা হয়েছিল সেটা জানাতে হলে নোটিশ চাই। তবে বোধহয়, অঙ্ক, ইংরাজী, বাংলা ইত্যাদির যা পরীক্ষা হয় সেই রকম হয়েছিল। তাতে এরা কেউ ২০ পারসেন্ট মার্ক পায়নি, এর ফলে মুশকিল হয়েছিল।

**শ্রীসন্তোষকুমার রায় :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, শিডিউল্ডকাষ্ট এ্যাপয়েন্টমেন্টে যে অগ্রাধিকার বা প্রায়রিটি দেবার নিয়ম আছে সেটা দেওয়া হয়েছিল কিনা ?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার :** দেওয়া হয়েছিল। তবে পাশ করলে তবে তো অগ্রাধিকারের কথা আসে। ধরুন ৪ জনকে নেওয়া হবে, ১০০ জন দরখাস্ত করলো, তাতে ৫০ জন পাশ করলো। এখন তার মধ্যে কম নাম্বার পেলেও শিডিউল্ডকাষ্ট নেবেন এই হচ্ছে নিয়ম। পাশ যদি না করে তাহলে গভর্ণমেন্টকে নতুন করে ভাবতে হবে—পাশ না করলেও বা ১০০ মধ্যে ২০ নাম্বার না পেলেও নিতে হবে কিনা। এটা আমি জানি না, ভাবতে হবে, তবে আইন ভঙ্গ করা হয়নি।

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, আমাদের শিডিউল্ডকাষ্টদের নেবার যে পরিকল্পনা আছে তাতে যদি পরীক্ষাতে তারা উত্তীর্ণ হতে না পারে তাহলে বিশেষভাবে তাদের নিয়োগ করার কোন কথা সরকার চিন্তা করছেন কিনা ?

**শ্রীহরেকৃষ্ণ কোঙারঃ** আমি এটা কি করে এখন বলব, কারণ এটা আলোচনার বিষয়বস্তু। শিডিউল্ডকাষ্ট হলেই যদি সে ২০ নাম্বার বা ৫ নাম্বার না পায় অর্থাৎ পাশ করতে না পারে তা সত্বেও তাদের নিতে হবে কিনা এটা আলোচনা করার দরকার আছে।

**Shri A. H. Besterwitch** : The Hon'bie Minister said that from amongst the Scheduled Castes and Scheduled Tribes he did not get any qualified people. It is surprising that he did not get any qualified people even though there are Tribal people who have passed the Higher Secondary Examination. Even Graduates are there. There are many qualified men for these posts. Has the Hon'ble Minister gone through the Constitution wherein certain privileges are allowed for the Scheduled Castes and Scheduled Tribes ?

**Shri Hare Krishna Konar** : Yes. The honourable Member would not have put that question had he heard my reply. The thing is this—the Scheduled Castes and Scheduled Tribes people should and must get preference. But in response to the notice that four persons will be recruited, many persons applied and for that an examination was held according to rule. It is the rule of every department that even those who have passed B.A. Examination should also sit for the examination, and for them also certain examinations are held. The examinations are the same, the subjects being English, Bengali, Mathematics, etc. But what can be done if certain persons do not get even the requisite mark of 30 per cent? A person can pass if he gets 30% marks. If one does not get even 30% marks, then the question arises whether even then the Scheduled Castes members will have to be recruited. Such kind of things are not within the rules. If the honourable Members want that, that can be discussed.

**Shri Bimal Kanti Basu** : Will the Hon'ble Minister be pleased to state if there is any relaxation in respect of qualifying marks in the case of candites belonging to the Scheduled Castes and Schedued Tribes ?

**Shri Harekrishna Konar** : Yes, there is. Suppose out of 4 persons a person belonging to the Caste Hindu Community gets hundred marks, he won't be accepted. But if a Scheduled Caste candidate gets 30 per cent marks, he will get preference. But in this case no candidate belonging to the Scheduled Castes or Scheduled Tribes got even 30 per cent marks.

**Shri Bimal Kanti Basu** : Will the Hon'ble Minister be pleased to state if there is any such rule that in case there is no Scheduled Caste candidate available, the posts are to be kept vacant for two years ?

**Shri Harekrishna Konar** : That is not so. The vacancy cannot remain. পাশ না করতে পারলে আমি কি করতে পারি।

**শ্রীকালীপদ মণ্ডলঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, ১৯৫৬ সালের একটা আইন আছে। সেই আইনে লেখা আছে যদি কোন Scheduled Caste উপযুক্ত প্রার্থী না পাওয়া যায় তাহলে সেই পদটি ২ বছরের জন্য খালি রাখা হবে এবং ২ বছর পরে উপযুক্ত Scheduled Caste প্রার্থী পেলে নিযুক্ত করা হবে ?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার:** এই রকম আছে কিনা আমি জানিনা যে, ঐ রকম Scheduled Caste member না থাকলেও অথচ সেই কাজের জন্য যদি immediate লোকের দরকার হয় তবুও সেই পোষ্ট খালি রাখা হবে। Ordinary Muhurrar লেখা পড়ার কাজ, ঐ কেরানীগিরীর কাজ Ordinary Muharrar উপর এই রকম কোন rules আছে কিনা জানিনা। তবে যদি rules থাকে আমি দেখবো।

**Shri Muhammed Khuda Buksh:** Will the Hon'ble Minister be pleased to state the number of Scheduled Castes and Seheduled Tribes candidates who took this examination?

**Shri Harekrishna Konar:** I want notice.

**Shri A. H. Besterwitch:** Will the Hon'ble Minister please let this House know when these posts fell vacant or new appointments were made, was there any order or circular for reservation of seats for the Scheduled Castes and Scheduled Tribes?

**Shri Harekrishna Konar:** I want notice. But actually due notice were given and circulated for the examination.

**ডঃ জয়নাল আবেদিন:** মাননীয় মন্ত্রীমহাশয়, আমার প্রশ্নটা হচ্ছে মৌলিক। আমি আপনার কাছে জানতে চাই যে, মোহরার পদে নিয়োগের জন্য কি কি যোগ্যতাবলী প্রয়োজন ছিল; এখানে সেটা জানাবেন কি?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার:** নোটিশ দিলে rules কপি দিয়ে দেবো।

**শ্রীঅপূর্বলাল মজুমদার:** মাননীয় স্পীকার মহাশয়, যেহেতু এই প্রশ্নটা অনেকেরই মনে জেগেছে, তিনি বোধহয় জানেন যে, 1968 এর latest circular যেটা issued by the Government of West Bengal under the signature of J. L. Kundu, Commissioner of Finance Department, যদি Scheduled Caste এ উপযুক্ত লোক না পাওয়া যায় তাহলে সেই vacancy must be carried over for years, circular নম্বরটা সেদিন Scheduled Caste এবং Scheduled Tribes এর বক্তৃতার সময় বলেছি। আমি as a Convener of the Sub-Committee of the Scheduled Castes and Scheduled Tribes প্রত্যেকটি মন্ত্রীর কাছে সেই circuler এর কপি আমি নিজে পাঠিয়ে দিয়েছি এবং সেটা যদি একবার লক্ষ্য করেন এবং Departmentকে জিজ্ঞাসা করেন বা আমার কাছে circular আছে যদি উনি চান আমি দিয়ে দেবো। Vacancy will have to be carried for two years যদি উপযুক্ত লোক না পাওয়া যায়। মোহরার Ordinary Postএ অনেক Graduate, M.B.S. যারা ঐ পোষ্টের জন্য দরখাস্ত দিয়েছে। আমি তাঁকে অনুরোধ করবো যে তার departmentএ যা যুক্তফ্রন্ট সরকারের গৃহীত নীতি অনুসারে তারা roaster maintain করেছেন কিনা এবং যদি নিয়েও থাকেন তাহলেও ২টি পোষ্টে, আমার মনে হয় আপনি circular দেখে এটাকে two years পর্য্যন্ত carry করবেন এবং you cannot violate the direction of the United Front Government and the Policy of the Government. আপনি হয়ত নাও জানতে পারেন, তাহলেও আমি অনুরোধ করবো department-এর কাছ থেকে circular নিয়ে যাতে অন্ততঃ আমাদের Policy maintain হয়। এটা maintain করার চেষ্টা করুন। এটা আমি নিবেদন করছি।

[1-40—1-50 p.m.]

**শ্রীহরেকৃষ্ণ কোঙার :** মাননীয় সদস্য যেটা বললেন সেটা নিশ্চয় দেখা হবে। কেশ্চেনটা আমার কাছে এসেছে। মাননীয় সদস্য সব জানেন। রিক্রুটমেণ্টের কিছু রুলস থাকে। আপনি যতই নির্দেশ দেন না কেন সেই নির্দেশ cannot violet the rules until and unless আমি যতদূর জানি আমরা যদি না চেষ্টা করি to change the rules এবং রিপ্লাইয়েও তাই আছে। এ্যাকরডিং টু দি রুলস্ ডিষ্ট্রিক্ট কালেক্টার করেছেন। আমি নিশ্চয় দেখবো রুলস ভায়োলেট হয়েছে কিনা। যদি তা হয়ে থাকে তা সংশোধন করা হবে। কোন অফিসারের ক্ষমতা নাই until the rules are changed যতই পায়াস উইস থাকুক না কেন। আমি দেখবো সার্কুলারটা। তবে আমার মনে হয় ডিষ্ট্রিক্ট কালেক্টার বা এস, ডি, ও, সেই রুল অনুপাতেই এটা করেছেন। এখানে অনেক ডিফিকালটি আছে।

**শ্রীপীযুষকান্তি মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কোন কর্মচারী নিয়োগ করার যে সাধারণ নিয়ম আছে—এছাড়া যে স্পেশাল সার্কুলার আছে সেই সার্কুলার এ্যাপ্লিকেবল হয়েছে কিনা, পার্টিকুলারলি যে সারকুলার পরে দেওয়া হয়েছে, সাবজেক্ট টু দ্যাট পার্টিকুলার সারকুলার।

**শ্রীহরেকৃষ্ণ কোঙার :** আপনার কথার মানেই বুঝতে পারলাম না, উত্তর দেবো কি করে।

**শ্রীপীযুষকান্তি মুখার্জী :** যে রুলস লে ডাউন করা আছে—এছাড়া টাইম টু টাইম যে পার্টিকুলার সার্কুলার দেওয়া হয়, সেই সার্কুলারগুলি এবং সেই রুলস subject to this, approval of those circulars. ঐ সার্কুলার মেনে চলতে হবে—এটা করা হয়েছে কিনা?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার :** মাননীয় সদস্যের এই বুদ্ধি থাকা দরকার এবং তাঁর এটা জানা উচিত যে রুলস তৈরী হয় গভর্ণরের আদেশ অনুযায়ী—যতক্ষণ না সেই রুলস এমেণ্ডমেণ্ট করছি ততক্ষণ পর্যন্ত অন্য কিছু সার্কুলার করতে পারি না এবং তা গেজেট নোটিফিকেসন করতে হয়। যে রুলস আছে সেই রুলস এমেণ্ড না করে কোন কিছু করা যাবে না যতই ডি, ও, লেটার দেন না কেন?

## মৎস্যজীবীদের জন্য সাহায্য

***484.** (Admitted question No. *1572.)

**শ্রীকুমুদরঞ্জন মণ্ডল :** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গ মৎস্যজীবীদের সাহায্য করিবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**Shri Provashchandra Roy :**

হ্যাঁ। এই প্রসঙ্গে তারকাচিহ্নিত প্রশ্ন নং ৯৪৬এর যে উত্তর ২৫।২।৭০ তারিখে টেবিলে দেওয়া হইয়াছে তাহা দেখা যাইতে পারে।

**শ্রীকুমুদরঞ্জন মণ্ডল :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, যে নদীর ধার পাড়া গ্রামে বহু ফিসার ম্যান আছে যারা অনেকে বাই ট্রেনে, বাই কার, সেখানে এসে মাছ চাষ বা ব্যবসা করে তাদের জন্য কি ব্যবস্থা করা হয়েছে?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :** আমি টেবিলে ২৫ তারিখে এ সব বিষয়ে দিয়ে দিয়েছি, তা সত্ত্বেও মাননীয় সদস্য যখন জিজ্ঞাসা করেছেন মুখে বলে দিচ্ছি যে যারা গ্রামের মধ্যে মৎস্যজীবী রয়েছে তাদের সাহায্যের জন্যও টাকা ব্যবস্থা করা রয়েছে।

**শ্রীসরোজ রায়ঃ** আপনি ২৫ তারিখে যে ষ্টেটমেণ্ট দিয়েছেন তা দেখার পর একটা জিনিস পরিষ্কার হয়নি যে, যে সমস্ত মৎস্তজীবী কয়েক মাস আগে তাদের লোন গ্রাণ্ট দেবার কথা হয়েছিল আজও তা দেওয়া হচ্ছে না, পড়ে আছে জেলাতে। এ বিষয়ে এসেম্বলী হাউসে বলাও হয়েছে যে অতি শীঘ্র ব্যবস্থা করা হবে। এখনও কিছু করা হচ্ছে না। সে সম্বন্ধে কিছু ব্যবস্থা করেছেন কিনা ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** কিছু কিছু জায়গায় লোন দেওয়া এখনও বাকী রয়েছে। তার কারণ কোন কোন জায়গায় মিটিং ডেকেও মাননীয় সদস্য এম. এল. এ. যাঁরা রয়েছেন, দু তিন বার ডেকেও তাঁরা উপস্থিত না হওয়ার ফলে, টাকা বিলি করা যাচ্ছেনা। সেজন্য নির্দেশ দিয়েছি ডিরেক্টারকে যে আর দেরী না করে এখনি বিলি করে দেওয়ার জন্য।

**শ্রীকুমুদরঞ্জন মণ্ডলঃ** এম. এল. এ.-রা যাননি কারণ তাঁরা জানতে পারেননি। মৎস্য-জীবিদের গ্রাম এলেকায় কোন টিউবওয়েলের ব্যবস্থা করেছেন কিনা ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** ব্যবস্থা নেওয়া হয়েছে, তবে ১৯৬৯-৭০ সালে টাকা কম ছিল, বেশী করা যায়নি। অন্যান্য কয়েকটি জেলায় করা হয়েছে, যদি জানতে চান জানিয়ে দিতে পারি।

**শ্রীকুমুদরঞ্জন মণ্ডলঃ** কোন্ মাস নাগাদ সার্কুলার ইম্প্লিমেণ্টেশন হতে পারে একটু জানাবেন কি ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** টাকা পেলে মার্চ মাসের মধ্যেই হয়ে যাবে, এ বিষয়ে গ্যারাণ্টি দিতে পারি। টিউবওয়েল—২৪-পরগণায় ৫টি, মেদিনীপুরে ৬টি, নদীয়ায় ১১টি, মুর্শিদাবাদে ৪টি, কুচবিহারে ৬টি, মালদহে ২টি, পশ্চিম দিনাজপুরে ৪টি, বর্দ্ধমানে ১টি—মোট ৩৯টি।

**শ্রীসরল দেবঃ** জেলায় যে কমিটি হয়েছে তাতে যে এম. এল. এ.-রা আছেন বিভিন্ন সদস্যরা জানতেই পারেননা, কাজেই আমার প্রশ্ন হচ্ছে কমিটির সদস্য এম. এল. এ-দের জানাবার জন্য কি ব্যবস্থা করেছেন।

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** আমি আপনাকে একথা বলতে পারি যে আগামী কালই পুনরায় ডি, এম,-দের নির্দেশ দেব যাতে প্রত্যেক এম. এল. এ-কে চিঠি দিয়ে জানান।

**শ্রীকালীপদ মণ্ডলঃ** কোথায় কোথায় গ্রাণ্ট ডিসবার্স করা হয়েছে জানাবেন কি ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** জেলায় যে সংখ্যক টাকা দেবার কথা ছিল দেওয়া হয়েছে, গ্রামে যে মৎস্যজীবীরা রয়েছে, তাদের এক অংশ পেয়েছে, আর একটা অংশ এখনও পাননি।

**শ্রীএম, মুক্‌সেদ আলিঃ** সরকার থেকে মৎস্যজীবীদের যে লোন গ্রাণ্ট দেবার কথা হচ্ছে এ সম্বন্ধে ইতিপূর্বে ব্লক উপদেষ্টা কমিটি তিনবার বসে ফাইনাল করে পাঠিয়েছে। প্রথমে বলা হয় নাইলন সুতা দেওয়া হবে, পরবর্ত্তীকালে বলা হল নাইলন সুতা দেওয়া হবেনা, টাকা দেওয়া হবে। এটা কেন হল, সেটা বলবেন কি ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** প্রথমে নাইলন সুতা দেব বলেছিলাম, কেননা মৎস্যজীবীদের টাকা দিলে সেই টাকা খেয়ে ফেলে। সেজন্য বোম্বেতে ১২ হাজার কেজি নাইলন সুতার অর্ডার দিয়েছিলাম, কিন্তু সেখান থেকে জানান হল যে সুতা তারা সরবরাহ করতে পারবেন না। পরে মাদ্রাজে কটন মিলে জানান হল, তাঁরাও দিতে পারলেননা। তবে পরে পুনরায় বলেছেন ৬ মাস কি এক বছর আগে জানালে পরে দিতে পারবে। সেজন্য আগে থেকেই জানাব যাতে পাওয়া যায়।

[1-50—2-00 p.m.]

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মন্ত্রীমহাশয় বলেছেন, বিভিন্ন জেলায় যারা সমুদ্রে মাছ ধরতে যায় তাদের ঋণ দেওয়া হয়েছে। আমরা জেলার পক্ষ থেকে যাঁরা কমিটিতে আছি তাঁরা কিন্তু এই জিনিসটি জানিনা। কাজেই আমার প্রশ্ন হচ্ছে এই ঋণ তারা কার সুপারিশে পেয়েছে ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় ঃ** কমিটির সুপারিশেই পেয়েছে। সমুদ্রে মাছ ধরবার মত মৎস্যজীবী সব জেলায় নেই—কতগুলি জেলা আছে যেখান থেকে লোকেরা সমুদ্রে মাছ ধরতে যায়। তারা কমিটির মারফতেই টাকা পেয়েছে।

**শ্রীঅনিলকুমার মুখার্জী ঃ** মন্ত্রীমহাশয় টাকা সাহায্যের কথা বললেন। আমার প্রশ্ন হচ্ছে এই টাকা সাহায্য করা ছাড়া যে সমস্ত পুকুরে এই সমস্ত মৎস্যজীবীরা মাছের চাষ করে তাদের সেখানে ভাগচাষীর অধিকার দেবার কথা কি ভাবছেন ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় ঃ** এখনও সেরকম কোন সিদ্ধান্ত নেইনি।

### বীজ ভাণ্ডার

***485.** (Admitted question No. *1597.)

**শ্রীগঙ্গাপদ কুঙর ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৯-৭০ সাল পর্য্যন্ত সমগ্র পশ্চিমবাংলায় বিভিন্ন ব্লকে কতগুলি বীজ ভাণ্ডার (সীড গোডাউন) নির্মিত হইয়াছে ;

(খ) কতগুলি বীজ ভাণ্ডার হইতে বর্তমানে কৃষকদিগকে বীজ ইত্যাদি বিতরণ করা হইতেছে ; এবং

(গ) কতগুলি বীজ ভাণ্ডার কি কারণে বর্তমানে বীজ ইত্যাদি মজুদ রাখার উপযোগী নয় ?

**Mr. Speaker** : Starred question No. 485 is held over because we hıve got a letter to that effect.

### কালনায় বেনামী জমি উদ্ধার

***486.** (Admitted question No. *1666.)

**শ্রীআজিজুর রহমান ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৬৯ সালের ১লা মার্চ হইতে ৩১এ জানুয়ারী ১৯৭০, পর্য্যন্ত বর্ধমান জেলার কালনায় মোট কত একর বেনামী জমি উদ্ধার করা হইয়াছে ?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার ঃ** ৪০৭.৫১ একর।

**শ্রীআজিজুর রহমান ঃ** মন্ত্রীমহাশয় বলবেন কি, এই জমি উদ্ধার করা হয়েছে সেগুলি কি ভূমিহীন কৃষকদের মধ্যে বণ্টন করা হয়েছে ?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার ঃ** যাদের জমি নেই বা ৬ বিঘার কম আছে, যারা নিজেদের হাতে লাঙ্গল চাষ করে, স্থানীয় লোক, তাদের মধ্যে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস্‌দের অগ্রাধিকার দেওয়া হয় এবং তার ভিত্তিতেই দেওয়া হয়েছে।

**শ্রীআজিজুর রহমান ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, কালনা মহকুমায় আরও বেনামী জমি উদ্ধার হবার সম্ভাবনা আছে কিনা ?

**শ্রীহরেকৃষ্ণ কোঙার :** গোটা বাংলাদেশে রয়েছে এবং কালনাতেও রয়েছে। মাননীয় সদস্য নিশ্চিন্ত থাকতে পারেন যাঁরা বেনামী জমি উদ্ধার করবেন তাঁরা তৎপর আছেন এবং হবে।

## উচ্চ ফলনশীল ধান্য উৎপাদনের হিসাব

***487.** (Admitted question No. *1646.)

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উচ্চ ফলনশীল চাষের একর প্রতি উৎপাদনের যে হিসাব বিভিন্ন ব্লক হইতে আসে তাহার সত্যতা যাচাইয়ের কোন ব্যবস্থা আছে কিনা ; এবং

(খ) উচ্চ ফলনশীল চাষের একর প্রতি উৎপাদনের পরিসংখ্যানের সত্যতা যাচাইয়ের জন্য বেসরকারী সংস্থার মাধ্যমে কোন খোঁজ করার প্রয়োজনীয়তা সরকার বোধ করেন কিনা ?

**Dr. Kanailal Bhattacharya :**

(ক) কৃষি বিভাগের স্থানীয় কর্মচারীদের সাহায্যে নমুনা কর্তনের ভিত্তিতে উচ্চ ফলনশীল ধানের গড় ফলনের মান নির্ণয় করা হয়। ইহার সত্যতা যাচাইয়ের কোন প্রশ্ন উঠে না।

(খ) না।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** উচ্চ ফলনশীল ধানের হিসেব যেটা আসে তাতে এটা সর্বজনবিদিত যে, এই হিসেবটা অনেক সময় ব্লক উন্নয়ন আধিকারিক ভুল করে হোক বা যে রকম করেই হোক পাঠিয়ে দেন এবং এটা আমরা কৃষক কর্মী হিসেবে জানি, মন্ত্রীমহাশয়ও বোধহয় এটা শুনেছেন। আমার প্রশ্ন হচ্ছে এর সত্যতা সম্পর্কে অনুসন্ধান করার প্রয়োজন আপনি মনে করেন কিনা ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** সরকারী পর্যায়ে সত্যতা নির্ধারণের কথা উঠতে পারে, কিন্তু বে-সরকারী পর্যায়ে এই সত্যতা যাচাই-র প্রশ্ন ওঠেনা।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** স্যার, এটা ব্ল্যাড ব্যাঙ্কের প্রশ্ন। রক্তের বদলে বোতলে লাল জল ভর্তি করে যদি প্রয়োজন মেটাবার চেষ্টা করা হয় তাহলে রক্তের অভাবে অনেকে মারা যাবে।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** মাননীয় সদস্যকে জানাতে চাই এটা যদি মিথ্যের উপর ভিত্তি করে হোত তাহলে বাংলাদেশে চালের দরের উপর এবং অন্যান্য দিকে এর প্রতিফলন হোত। কাজেই সবটা মিথ্যে নয়। ভুল থাকতে পারে সেটা আমরা শোধরাবার চেষ্টা করছি।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** সরকারী পদ্ধতির মাধ্যমে যে সমস্ত তথ্য বা পরিসংখ্যান গ্রহণ করা হয় তাতে আজকাল এটা সর্বজনবিদিত যে এই সমস্ত তথ্য আসার মাধ্যমে অনেকরকম অসুবিধা আছে, কারচুপি আছে এবং অনেক সময় প্রশাসনিক দুর্বলতার জন্য ব্যতিক্রম হতে পারে। কাজেই আমি জানতে চাইছি এটা যাচাই করবার জন্য আপনি যদি একটা কমিটি করে তাঁদের মাধ্যমে সংগ্রহ করতে দেন তাহলে এমন কি মহাভারত অশুদ্ধ হয়ে যাবে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** না, এই সম্পর্কে আমরা কোন চিন্তা করছি না। তবে মাননীয় সদস্য যদি এই রকম কোন রকম কোন ভুল ধরে দেন তাহলে আমরা সংশ্লিষ্ট কর্মচারীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করবো।

**ডঃ নলিনাক্ষ সান্যাল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে মুর্শিদাবাদ জেলার বহরমপুরের ভাতুড়িয়া গ্রামে সরকারের যে ফার্ম আছে, সেই ফার্মে পদ্মা বীজের উৎপন্ন সম্পর্কে গত সিজনে কি রিপোর্ট তারা দিয়েছিল এবং সেটা সত্যই যাচাই করা হয়েছিল কিনা ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** নোটিশ দিলে বলে দেবো।

## আমন ধানের বিঘা প্রতি গড় ফলন

***488.** (Admitted question No. *1668.)

**শ্রীনিতাই ভাণ্ডারী ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বর্ষে পশ্চিমবঙ্গে আমন ধানের বিঘাপ্রতি গড় ফলন কত হইয়াছে ; এবং

(খ) হাওড়া জেলার কাদুয়া মাঠে এই বৎসর আমন ধানের বিঘাপ্রতি গড় ফলন কত ?

**Dr. Kanailal Bhattacharya :**

(ক) এখনও চূড়ান্তভাবে স্থিরীকৃত হয় নাই।

(খ) ৬ মণ।

**ডঃ নলিনাক্ষ সান্যাল ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, অন্যান্য বছরের মত জমি হিসাবে ষ্ট্যাটিসটিক্যাল বুরো থেকে প্লট বাই প্লট এ্যাকচুয়্যাল ষ্ট্যাটিসটিক্যাল রেকর্ড নেবার জন্য ব্যবস্থা হয়েছিল। আপনাদের ব্যবস্থা ছিল যে র‍্যাণ্ডাম স্যাম্প্লিং করার পর এ্যাকচুয়্যাল টেষ্ট এক্সপেরিমেণ্টাল প্রভাকশন হয় সেটা দেখবেন, এবার তা করা হয়েছে কি ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** এইরকম কোন পরিকল্পনা নেই। র‍্যাণ্ডাম স্যাম্প্লিং-এর কোন পরিকল্পনা নেই বা প্লট বাই প্লট নেওয়ার কোন পরিকল্পনা সরকারী বিভাগের নেই।

**ডঃ নলিনাক্ষ সান্যাল ঃ** যে কথা এই প্রশ্নে নিতাই ভাণ্ডারী মহাশয় জানতে চেয়েছেন যে হাওড়া জেলার কেঁদুয়ায়, সেখানে করা হয়েছিল—

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** স্যাম্প্লিং মেথডে করা হয়েছিল।

**শ্রীবিমলকান্তি বোস ঃ** গড় ফলনের যে হিসাব সেটা কবে নাগাদ দেওয়া হবে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য ঃ** মার্চ-এপ্রিলের মধ্যে আশা করছি পাওয়া যেতে পারে।

## গভীর নলকূপ হইতে সেচের জন্য কর

***489.** (Admitted question No. *779.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গভীর নলকূপ হইতে সেচের জন্য যে কর দিতে হয় তাহার বর্তমান হার কত ;

(খ) ইহা কি সত্য যে, এই কর বৃদ্ধি করার বিষয়ে সরকার চিন্তা করিতেছেন ; এবং

(গ) সত্য হইলে, ইহার কারণ কি ?

(Held over)

### কাটোয়া মহকুমা খাদ্য ও ত্রাণ কমিটি

*490. (Admitted question No. *1620.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য** ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার কাটোয়া মহকুমা "খাদ্য ও ত্রাণ" কমিটি কোন্ কোন্ ব্যক্তিকে এবং কিসের ভিত্তিতে সদস্য লইয়া গঠিত হইয়াছে ; এবং

(খ) ১৯৬৯ সালে উক্ত খাদ্য ও ত্রাণ কমিটির কয়টি মিটিং কোন্ কোন্ তারিখে হইয়াছে ?

**Shri Provash Chandra Roy** :

(ক) স্বরাষ্ট্র দপ্তরের নির্দেশ অনুসারে মহকুমা খাদ্য ত্রাণ কমিটিগুলির সদস্য হন :—

(১) মহকুমায় প্রতিটি সক্রিয় রাজনৈতিক দলের একজন প্রতিনিধি। (জেলা খাদ্য ও ত্রাণ কমিটি ঠিক করেন কোন কোন রাজনৈতিক দল সক্রিয়।)

(২) মহকুমা হইতে নির্বাচিত রাজ্য বিধান মণ্ডলীর সদস্যগণ বা তাঁহাদের ব্যক্তিগত প্রতিনিধি। পার্লামেন্টের সদস্যগণ উপস্থিত থাকিলে সভায় নিমন্ত্রিত হন। তাঁহারা তাঁহাদের প্রতিনিধিও পাঠাইতে পারেন।

(৩) মহকুমা শাসক এবং মহকুমা খাদ্য ও সরবরাহ নিয়ামক।

মহকুমা শাসক সভার আহ্বায়ক। সভাপতি প্রতি সভায় নির্বাচিত হইয়া থাকেন।

উপরোক্ত নিয়মে কাটোয়া মহকুমা "খাদ্য ও ত্রাণ" কমিটি নিম্নলিখিত সদস্য লইয়া গঠিত হইয়াছে :—

(১) ডাঃ হরমোহন সিংহ—সি, পি, এম-এর প্রতিনিধি।

(২) শ্রীশম্ভু চ্যাটার্জি—সি, পি, আই-এর প্রতিনিধি।

(৩) শ্রীকীর্তিভূষণ সিংহ—বাংলা কংগ্রেসের প্রতিনিধি।

(৪) শ্রীনন্দলাল দাস—ফরোয়ার্ড ব্লকের প্রতিনিধি।

(৫) শ্রীগৌতম সেনগুপ্ত—এস, ইউ, সি, আই-এর প্রতিনিধি।

(৬) শ্রীতারাপদ ব্যানার্জী—কংগ্রেসের প্রতিনিধি।

(৭) শ্রীধীরেন্দ্রকুমার সিংহ—আর, এস, পি-র প্রতিনিধি।

(৮) শ্রীমনিন্দ্রমোহন বক্সি, শ্রীদ্বৈপায়ণ সেন—এম, পি এর পক্ষে।

(৯) শ্রীপ্রভাকর মণ্ডল, শ্রী অনিলকুমার চন্দ্র—এম, পির পক্ষে।

(১০) শ্রীনিখিলানন্দ সর—এম, এল, এ

(১১) শ্রীমোল্লা হুমায়ুন কবীর—এম, এল, এ

(১২) শ্রীরামগতি মণ্ডল—এম, এল, এ

(১৩) শ্রীসুব্রত মুখার্জি, শ্রীনিত্যানন্দ ঠাকুর—এম, এল, এর পক্ষে।

(১৪) কাটোয়া মহকুমার এস, ডি, ও (পদাধিকার বলে)

(১৫) সাবডিভিসন্যাল কন্ট্রোলার, ফুড এণ্ড সাপ্লাইজ, কাটোয়া (পদাধিকার বলে)।

(খ) ১৯৬৯ সালে সর্বসাকুল্যে উক্ত কমিটির চারিটি মিটিং হইয়াছে। মিটিং এর তারিখ—১৮।৮।৬৯, ২৭।৮।৬৯, ১০।৯।৬৯ এবং ৬।১০।৬৯।

[2-00—2-10 p.m.]

**শ্রীসত্যপদ ভট্টাচার্য** ঃ মাননীয় মন্ত্রীমহাশয় একথা, কি সত্য যে ৬।১০।৬৯ তারিখে সি, পি, এম,-এর মিছিল দ্বারা সেই সভা আক্রান্ত হওয়ার পর আর কোন মিটিং হওয়া সেখানে সম্ভব নয় ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়** ঃ এই রকম খবর আমার জানা নেই।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য** ঃ এ খবর কি সত্য যে ৬।১০।৬৯ তারিখে মিছিল হবার পর সেখানে কোন কমিটি না থাকায় কিভাবে রিলিফের কাজ চলছে সেটা জানাবেন কি ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়** ঃ সেখানে মহকুমা শাসক এবং সাব-ডিভিসনাল কনট্রোলার এবং জেলা শাসক এই বিষয়ে ব্যবস্থা করেছেন।

## Starred Questions

(to which answers were laid on the table)

### উন্নয়নের জন্য অধিকৃত জমি

*492. (Admitted question No. *1216.)

**শ্রীসনৎকুমার রাহা** ঃ ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৬৬ সাল হইতে ১৯৬৯ সাল পর্য্যন্ত কি পরিমাণ জমি ১৯৪৮ সনের ২১নং আইনে উন্নয়নের জন্য সরকার অধিগ্রহণ করিয়াছেন ?

**The Minister for Land and Land Revenue :**

প্রায় ৩৫ একর।

### ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের কার্যের রিপোর্ট

*493. (Admitted question No. *1466 )

**শ্রীঅমলেন্দ্রলাল রায়** ঃ ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের কাজকর্ম ও প্রশাসন সম্পর্কে নিয়মিত কোন রিপোর্ট প্রকাশিত হয় কি এবং হইলে সর্বশেষ উহা কবে প্রকাশিত হইয়াছিল ?

**The Minister for Land and Land Revenue :**

না।

## Unstarred Questions

(to which written answers were laid on the table)

### বিভিন্ন জেলায় অগভীর নলকূপের সংখ্যা

395. (Admitted question No. 164.)

**শ্রীঅনিলকুমার মুখার্জি** ঃ কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিম বাংলার বিভিন্ন জেলায় ১৯৬৯-৭০ সালের বর্তমান সময় পর্যন্ত মোট কতগুলি স্যালো টিউবওয়েল বসানো হইয়াছে ?

**The Minister for Agriculture and Community Development :**

১৯৬৯-৭০ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত পশ্চিম বাংলার বিভিন্ন জেলায় স্যালো টিউবওয়েল বসানোর সংখ্যা নিম্নে প্রদত্ত হইল—

(১) ২৪-পরগণা (উত্তর)—১,৮৮০।
(২) ২৪-পরগণা (দক্ষিণ)—৯৬৮।
(৩) নদীয়া—২,২৭৫।
(৪) মুর্শিদাবাদ—১,৮৫৯।
(৫) হাওড়া—১২৫।
(৬) মালদহ—৪৩২।
(৭) কুচবিহার—২৩৪।
(৮) পশ্চিম দিনাজপুর—৯১৫।
(৯) হুগলী—১,৫১২।
(১০) বর্ধমান—১,৪৬৬।
(১১) বীরভুম—৪৭৪।
(১২) বাঁকুড়া—৩০১।
(১৩) মেদিনীপুর (পূর্ব)—১,১৩৯।
(১৪) মেদিনীপুর (পশ্চিম)—১৮৮।

মোট— ১৩,৭৬৮

## বহরমপুর ব্লকে অগভীর নলকুপের সংখ্যা

396. (Admitted question No. 303.)

**শ্রীসনৎকুমার রাহা:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর ব্লকের অধীনে যেসকল অঞ্চল আছে সেইসব অঞ্চলে গত বৎসর ১½ ইঞ্চি ও ৩ ইঞ্চি স্যালো টিউবওয়েল-এর সংখ্যা কত ছিল এবং বর্তমান বৎসরে উহাদের সংখ্যা কত; এবং

(খ) এইরূপ টিউবওয়েল বৃদ্ধির ফলে কত জমিতে সেচ বৃদ্ধি হইয়াছে ?

**The Minister for Agriculture and Community Development :**

| বৎসর | দেড় ইঞ্চি স্যালো টিউবওয়েল বসানর সংখ্যা | তিন ইঞ্চি স্যালো টিউবওয়েল বসানর সংখ্যা |
|---|---|---|
| ১৯৬৬-৬৭ ... ... ... | ৫০ | ৩ |
| ১৯৬৭-৬৮ ... ... ... | ৫২ | ১০ |
| ১৯৬৮-৬৯ ... ... ... | — | ১১০ |

(খ) ১,৩৮৩ একর জমিতে।

## পৌরসভার অন্তর্গত খাস জমি জবরদখলকারীদের মধ্যে বিলি ব্যবস্থা

**397.** (Admitted question No. 433)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পৌরসভার অন্তর্গত কোন খাস জমি জবরদখলকারীদের বন্দোবস্ত দেওয়া হইতেছে কিনা ;

(খ) দক্ষিণ ব্যারাকপুর পৌর অঞ্চলের খাস সরকারী জমি জবরদখল করা হইয়াছে কিনা ; এবং

(গ) উত্তর ব্যারাকপুর পৌর অঞ্চলের খাস সরকারী জমি বিলি করা হইয়াছে কিনা ?

**The Minister for Land and Land Revenue :**

(ক), (খ) ও (গ) না।

## মুর্শিদাবাদ ও মালদহে সেচের পাম্প সেট ক্রয়ের জন্য চাষীদের বিশেষ ঋণের ব্যবস্থা

**398.** (Admitted question No. 522)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিগত বন্যায় বিধ্বস্ত মুর্শিদাবাদ ও মালদহ জেলায় সেচের জন্য পাম্প সেট ক্রয় করিবার জন্য চাষীদের কত টাকা বিশেষ ঋণ দিবেন বলিয়াছেন বা দিয়াছেন এবং কিভাবে এই ঋণ বণ্টিত হইয়াছে বা হইবে ?

**The Minister for Agriculture and Community Development :**

পাম্প সেট ক্রয় করার জন্য চাষীদের সরাসরি সরকার পক্ষ হইতে ঋণ দেওয়া হয় না। এগ্রো-ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশন এই ঋণ দেয় এবং কমার্শিয়াল ব্যাঙ্কগুলি ও কো-অপারেটিভ ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্কও এই ঋণ দেয়।

## বর্ধমান জেলায় ফরেস্ট রেঞ্জে কাঠ চুরি

**399.** (Admitted question No. 563.)

**শ্রীমনোরঞ্জন বক্সী ঃ** বন বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বর্ধমান জেলায় রেঞ্জসমূহে গত এক বৎসর যাবৎ ব্যাপকভাবে কাঠ চুরি হইতেছে ;

(খ) সত্য হইলে, ১৯৬৯ সালের জানুয়ারী মাস হইতে এ পর্যন্ত উক্ত চুরির সংখ্যা কত ; এবং কোন্ কোন্ রেঞ্জে ঐরূপ চুরি হইয়াছে ; এবং

(গ) কয়টি ক্ষেত্রে অপরাধীকে ধরা এবং শাস্তি দেওয়া হইয়াছে ?

**The Minister for Forest :**

(ক) ইহা সত্য নহে। বর্ধমান ফরেস্ট ডিভিসনে ১৯৬৮ সালের তুলনায় ১৯৬৯ সালে কাঠ চুরির সংখ্যা কমই হইয়াছে। ১৯৬৮ সালে অপরাধের সংখ্যা ছিল মোট ৪১০। ১৯৬৯ সালে উহা কমিয়া ৩৫৪ হয়।

(খ) বর্ধমান ফরেস্ট ডিভিসনে উপরি-উক্ত অপরাধের রেঞ্জ অনুযায়ী হিসাব নিয়ে দেওয়া হইল ঃ—

(১) গুসকরা—১০২

(২) পানাগড়—১৩৮

(৩) দুর্গাপুর—৩৩

(৪) উখড়া—৪১

(৫) আসানসোল—১৩

(৬) আরামবাগ—২৭

মোট—৩৫৪

(গ) উপরি-উক্ত অপরাধের মধ্যে যে সকল ক্ষেত্রে অপরাধীকে ধরা এবং শাস্তি দেওয়া হইয়াছে তাহার রেঞ্জ অনুযায়ী হিসাব নিয়ে দেওয়া হইল ঃ—

(১) গুসকরা—১০১

(২) পানাগড়—১১৭

(৩) দুর্গাপুর—৩২

(৪) উখড়া—৩৯

(৫) আসানসোল—১২

(৬) আরামবাগ—২৩

মোট—৩২৪

## Agro-Industries Corporation

**400.** (Admitted question No. 778.) : **Shri SANAT KUMAR RAHA :** Will the Minister-in-charge of the Agriculture and Community Development Department be pleased to state—

(a) whether Agro-Industries Corporation has engaged district agencies for the benefit of the peasantry ; and

(b) if so, which of the district agencies are functioning ?

**The Minister for Agriculture and Community Development** ; (a) No.

(b) Does not arise.

## মুর্শিদাবাদ জেলার বিভিন্ন ব্লকে অগভীর নলকূপ বসাইবার আবেদনপত্র

**401.** (Admitted question No. 810.)

**শ্রীআজিজুর রহমান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৮-৬৯ আর্থিক বৎসরে মুর্শিদাবাদ জেলায় রাণীনগর ১নং, রাণীনগর ২নং, জলঙ্গী ও ডোমকুল ব্লকে সেচের জন্য অগভীর নলকূপের কতগুলি আবেদনপত্র সরকার পাইয়াছিলেন ; এবং

(খ) উক্ত আবেদনপত্রগুলির মধ্যে কতগুলি মঞ্জুর করা হইয়াছে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) ১৯৬৮-৬৯ আর্থিক বছরে রাণীনগর ১নং ব্লক হইতে একটিও আবেদনপত্র পাওয়া যায় নাই। রাণীনগর ২নং ব্লক হইতে ৪৫ খানি এবং ডোমকুল ব্লক হইতে ৩৬ খানি আবেদনপত্র পাওয়া গিয়াছিল।

(খ) যে আবেদনপত্রগুলি পাওয়া গিয়াছে তাহার একটিও আপাততঃ মঞ্জুর হয় নাই। তবে সেইগুলি পরীক্ষা করা হইতেছে।

## হাওড়া জেলায় টিউবওয়েলের সংখ্যা

**402.** (Admitted question No. 1086.)

**শ্রীজয়কেশ মুখার্জী ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার সদর মহকুমার গ্রামাঞ্চলে তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনার শেষ পর্যন্ত মোট কতগুলি টিউবওয়েল বসানোর কথা ছিল এবং তাহার মধ্যে মোট কতগুলি বসানো হইয়াছে ; এবং

(খ) এই টিউবওয়েলগুলির মধ্যে বর্তমানে কতগুলি টিউবওয়েল চালু আছে ?

**The Minister for Health :**

(ক) এবং (খ) হাওড়া জেলার সদর মহকুমায় তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনার শেষ পর্যন্ত মঞ্জুরীকৃত মোট টিউবওয়েলের সঠিক সংখ্যা বর্তমানে দেওয়া যাইতেছে না, কারণ এই ধরনের তথ্য সংরক্ষণ করা হয় নাই। তবে ঐ সময়ে এই জেলার সদর মহকুমায় মোট ২,০৪১টি টিউবওয়েল বসানো হইয়াছে এবং উহাদের মধ্যে বর্তমানে ১,৩৬৪টি টিউবওয়েল চালু অবস্থায় আছে।

## মুর্শিদাবাদ জেলার বার্ধক্যভাতা প্রাপকের সংখ্যা

**403.** (Admitted question No. 1077.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** ত্রাণ ও সমাজকল্যাণ (সমাজকল্যাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কোন্ ব্লকে কতজনকে বর্তমানে বার্ধক্যভাতা দেওয়া হইতেছে ;

(খ) এই জেলার সহরে ও মিউনিসিপ্যাল এলাকায় কতজনকে এই ভাতা দেওয়া হইতেছে ; এবং

(গ) উক্ত জেলায় মোট কতজনের আবেদন এখনও সরকারের বিবেচনাধীন আছে ?

**The Minister for Relief and Social Welfare (Social Welfare) :**

(ক) সংশ্লিষ্ট উত্তর নিম্নে দেওয়া হইল ঃ—

ব্লকের নাম ও বার্ধক্যভাতা প্রাপকের সংখ্যা

(১) ডোমকল—১১
(২) বহরমপুর—৫২
(৩) বেলডাঙ্গা (১)—২৯
(৪) বেলডাঙ্গা (২)—১৩
(৫) নওদা—৫
(৬) জলঙ্গী—৬
(৭) মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ—৩
(৮) রাণীনগর (১)—১১
(৯) ভগবানগোলা (২)—১৯
(১০) লালগোলা—৮
(১১) কাঁদি—২
(১২) খাড়গ্রাম—১
(১৩) ভরতপুর (১)—৫
(১৪) ভরতপুর (২)—৭
(১৫) বারোয়ান—২
(১৬) ফারাক্কা—৬৪
(১৭) সুতি (১)—১৬
(১৮) সুতি (২)—১১
(১৯) সাগরদিঘী—১
(২০) সামসেরগঞ্জ—৯

মোট—২৭৫

(খ) প্রয়োজনীয় উত্তর নিম্নে দেওয়া হইল ঃ—

মিউনিসিপ্যালিটির নাম ও বার্ধক্যভাতা প্রাপকের সংখ্যা

(১) বহরমপুর মিউনিসিপ্যালিটি—৫২
(২) কাঁদি মিউনিসিপ্যালিটি—১৯
(৩) জঙ্গীপুর মিউনিসিপ্যালিটি—৬
(৪) মুর্শিদাবাদ মিউনিসিপ্যালিটি—৫
(৫) জিয়াগঞ্জ-আজিমগঞ্জ মিউনিসিপ্যালিটি—৭
(৬) ধুলিয়ান মিউনিসিপ্যালিটি—২

মোট—৯১

(গ) মোট ৯১ জনের আবেদন এখনও বিবেচনাধীন আছে।

### সুন্দরবনে যাতায়াতের ব্যবস্থা

**404.** (Admitted question No. 1096.)

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুন্দরবনের যে সব এলাকায় লোকবসতি আছে সে সব এলাকায় যাতায়াতের জন্য কি কি যানবাহনের ব্যবস্থা আছে ;

(খ) ঐ সব এলাকায় যাতায়াত ব্যবস্থা দ্রুত ও সুগম করে তোলার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(গ) বর্তমানে চালু মোটর লঞ্চ আরও বৃদ্ধি করার কোন প্রচেষ্টা সরকারের আছে কি ?

**The Minister for Home (Transport) :**

(ক) কলিকাতা আঞ্চলিক পরিবহণ সংস্থা কর্তৃক প্রদত্ত পারমিটে ৩ খানি বাস "নামখানা ফ্রেজারগঞ্জ" রুটে চলে এবং "কুচুবাড়িয়া-গঙ্গাসাগর" রুটে ২ খানি বাস চলে। নদীপথে বিভিন্ন স্থানে ফেরী এবং লঞ্চের বন্দোবস্ত আছে।

(খ) না। প্রয়োজন বিবেচনা করিয়া আঞ্চলিক পরিবহণ কর্তৃপক্ষ যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

(গ) না।

### বিভিন্ন জেলায় ব্লকস্তরে জনসংযোগ ও প্রচার-ব্যবস্থা

**405.** (Admitted question No. 1098.)

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল ঃ** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে বিভিন্ন জেলায় প্রতি ব্লকস্তরে জনসংযোগ ও প্রচারের কোন ব্যবস্থা আছে কিনা,

(খ) না থাকিলে সরকারের এ বিষয়ে কোন পরিকল্পনা আছে কি ; এবং

(গ) বর্তমানে সুদূর গ্রাম অঞ্চলে প্রচার ও জনসংযোগ ব্যবস্থা কিভাবে করা হয় ?

**The Minister for Information and Public Relations :**

(ক) হ্যাঁ। তবে প্রতি ব্লক স্তরে নহে। মাত্র ১৮২টি ব্লকে তথ্য কেন্দ্র ও ৪৩টি ব্লকে 'অডিওভিশুয়াল ইউনিট' আছে। তাহা ছাড়া ব্লক স্তরে কাজ করিবার জন্য ৬টি 'আঞ্চলিক প্রদর্শনী ইউনিট' এবং বিশেষ করিয়া দার্জিলিং, কোচবিহার ও জলপাইগুড়ী এই তিনটি পার্বত্য জেলার ব্লকগুলিতে লোকগীতি, লোকনৃত্য ইত্যাদি অনুষ্ঠানের জন্য একটি 'সঙ্গীত ও নৃত্যনাট্য' সংস্থা আছে। ব্লক স্তরে এই সকল ব্যবস্থার তদারকীর দায়িত্ব বি. ডি. ও.-দের। ব্লক স্তরে তথ্য ও জনসংযোগ বিভাগের কোনও আধিকারিক নাই।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) সভা, আলোচনা চক্র, চলচ্চিত্র প্রদর্শনী, পল্লী বেতার পরিকল্পনা, পোস্টার, সাময়িক পত্র-পত্রিকা ও অন্যান্য প্রচারপত্র বিলির প্রচার ও জনসংযোগের নিয়ম আছে। এজন্য তথ্য ও

জনসংযোগ বিভাগের অধীনে জেলা ও মহকুমা স্তরে তথ্য দপ্তর আছে। আর্থিক সঙ্গতির দিকে লক্ষ্য রাখিয়া ব্যবস্থার উন্নতি সাধনের জন্য কিছু পরিবর্তন বিবেচনা করা হইতেছে।

## জামাড় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

**406.** (Admitted question No. 1132)

**শ্রীদেবব্রত দত্ত ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্ধমান ব্লকের অধীন জামাড় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির গৃহ ভাঙ্গিয়া পড়িবার উপক্রম হইয়াছে, এবং

(খ) অবগত থাকিলে উক্ত স্বাস্থ্যকেন্দ্রটিকে রক্ষা করার কি ব্যবস্থা সরকার গ্রহণ করিয়াছেন ?

**The Minister for Health :**

(ক) ও (খ) জামাড় উপ-স্বাস্থ্যকেন্দ্রটির গৃহাদি ব্যবহারের অনুপযুক্ত হইয়া পড়ায় ঐগুলির পুনর্নির্মাণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

## সিরাজের কবর ট্যুরিষ্টদের নিকট আকর্ষণীয় করার সরকারী প্রকল্প

**407.** (Admitted question No. 1143.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** স্বরাষ্ট্র (পর্যটন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদে সিরাজের কবর ট্যুরিস্টদের নিকট আকর্ষণীয় করার জন্য সরকার কোন ব্যবস্থা লইয়াছেন কি না ?

**The Minister for Home (Tourism) :**

মধ্য আয় বিশিষ্ট পর্যটকদের জন্য লালবাগে একটি ট্যুরিস্ট লজ স্থাপন করিবার পরিকল্পনা সরকারের আছে। প্রয়োজনীয় জমি সংগ্রহের চেষ্টা চলিতেছে। সিরাজের কবর (খোশবাগ) সহ ঐ অঞ্চলটি পর্যটকদের নিকট আকর্ষণীয় করিবার জন্য আরও কয়েকটি পরিকল্পনা গ্রহণের প্রস্তাবও সরকারের বিবেচনাধীন আছে।

## কুপার্স ক্যাম্প

**408.** (Admitted question No. 1159.)

**শ্রীনিতাইপদ সরকার ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কুপার্স ক্যাম্পে বর্তমানে মোট কত পরিবারের ডোল বন্ধ রহিয়াছে,

(খ) কি কি কারণে উক্ত পরিবারগুলির ডোল বন্ধ রহিয়াছে, এবং

(গ) উক্ত ডোল বন্ধ পরিবারগুলির ডোল পুনরায় চালু করিবার বিষয় সরকার বিবেচনা করিতেছেন কি না এবং করিয়া থাকিলে কবে নাগাদ ঐ সব পরিবারগুলিকে ডোল দেওয়া হইবে ?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(ক) ৮২৪টি পরিবারের।

(খ) প্রথমে দণ্ডকারণ্যে বা রাজ্যের বাহিরে পুনর্বাসন গ্রহণ করিতে অনিচ্ছা প্রকাশ করায় এবং পরে উক্ত পরিবারগুলি কেন্দ্রীয় সরকারের স্ক্রিনিং কমিটি কর্তৃক পুনর্বাসনযোগ্য বিবেচিত হওয়ায় ডোল বন্ধ আছে।

(গ) হ্যাঁ, কেন্দ্রীয় সরকারের স্ক্রিনিং কমিটি গত ২১-২-৬৯ তারিখে ৪৬২টি পরিবারকে পুনরায় ডোল দিবার ব্যাপারে বাছাই করিয়াছেন, কিন্তু তাঁহাদের সিদ্ধান্ত অদ্যাবধি জ্ঞাপন না করায় এই ব্যাপারে কিছু করা যাইতেছে না।

## মুর্শিদাবাদ জেলায় ব্লকভিত্তিক পানীয় জলের নলকূপের সংখ্যা

**409.** (Admitted question No. 1167.)

**ডাঃ মহম্মদ এক্রামুল হক :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ১৯৬৯ সালের বন্যায় ক্ষতিগ্রস্ত এলাকায় মোট কয়টি পানীয় জলের নলকূপ বসানো হয়েছে ; এবং

(খ) কোন্ ব্লকে কয়টি করিয়া নলকূপ বসানো হইয়াছে ?

**The Minister for Health :**

(ক) ১১৬টি।

(খ) বর্তমানে ব্লকওয়ারী বিবরণী দেওয়া যাইতেছে না। উক্ত বিবরণ দেওয়ার জন্য স্থানীয় অফিসারকে লেখা হইয়াছে।

## সরকারী কার্যে ব্যবহার্য পরিভাষার স্তবক

**410.** (Admitted question No. 1201.)

**শ্রীসনৎকুমার রাহা :** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অদ্যাবধি সরকারী কার্যে ব্যবহার্য পরিভাষার কয়টি স্তবক প্রকাশিত হয়েছে ; এবং

(খ) সরকারের বিভিন্ন দপ্তরে, ব্লক ও অঞ্চল পর্যায়ের দপ্তরগুলিতে এই স্তবক সরবরাহ করা হয়েছে কি না ?

**The Minister for Information and Public Relations :**

(ক) পাঁচটি।

(খ) সরকারের সকল বিভাগ ও অধিকারকে তাঁদের চাহিদামত পরিভাষা সরবরাহ করা হয়েছে। ব্লক ও অঞ্চল পঞ্চায়েত অফিসে সাধারণভাবে বই সরবরাহ করা হয় নি, তবে ঐ সকল অফিস হতে যাঁরা বই চেয়েছেন তাঁদের বই দেওয়া হয়েছে।

## ৭৬নং রুটের ভাড়ার তারতম্য

**411.** (Admitted question No. 1415.)

**শ্রীজ্যোতিষ রায় :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, ৭৬নং বাসরুটে কলিকাতা-ডায়মণ্ডহারবার ভায়া শিবানীপুর ও ভায়া উস্তী, এই দুই রাস্তায় একই দূরত্বের জন্য পৃথক পৃথক ভাড়ার

(খ) অবগত থাকিলে, একই দূরত্বের জন্য দুই রকম ভাড়ার হারের কারণ কি ;

(গ) সরকার এ বিষয়ে স্থানীয় জনসাধারণের নিকট হইতে কোন স্মারকলিপি পাইয়াছেন কিনা, এবং পাইয়া থাকিলে কবে পাইয়াছেন ; এবং

(ঘ) সরকার এই ভাড়ার হারের তারতম্য দূর করার জন্য কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন ?

**The Minister for Home (Transport) :**

(ক) হ্যাঁ।

(খ) বাস ভাড়ার হার কেবলমাত্র দূরত্ব অনুযায়ী ধার্য হয় না। দূরত্ব বাদেও ১৯৬৬ সালে তৎকালীন অন্যান্য স্থানীয় অবস্থা (লোকাল কণ্ডিশন) ইত্যাদির পরিপ্রেক্ষিতে কলিকাতা আঞ্চলিক পরিবহণ সংস্থা উক্ত দুইটি ডাইভারসন এবং সেই রুটের প্রচলিত ভাড়ার হার অনুমোদন করিয়াছিলেন।

(গ) হ্যাঁ, এপ্রিল, ১৯৬৯ সালে।

(ঘ) কলিকাতা আঞ্চলিক পরিবহণ কর্তৃপক্ষ এই বিষয়ে সিদ্ধান্ত লইয়াছেন যে বর্তমানে স্থানীয় অবস্থার বৈষম্য অনুযায়ী ভাড়ার হার পুনর্বিন্যাস করা দরকার। এই জন্য বর্তমানে স্থানীয় অবস্থা সম্পর্কে তদন্ত চলিতেছে এবং শীঘ্রই বিষয়টি আঞ্চলিক পরিবহণ কর্তৃপক্ষ পুনর্বিবেচনা করিবেন।

## মেদিনীপুর জেলায় ইউক্যালিপ্‌টাস গাছ বিক্রয়ের পরিমাণ

**412.** (Admitted question No. 1421.)

**শ্রীসরোজ রায়ঃ** বনবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৭, ১৯৬৮, ১৯৬৯ সালে মেদিনীপুর জেলার বিভিন্ন সরকারী বন হইতে কত টন ইউক্যালিপ্টাস গাছ বিক্রয় করা হইয়াছে,

(খ) এ ইউক্যালিপ্টাস গাছ বিক্রয়ের পূর্বে কোন টেণ্ডার কল হইয়াছিল কি, এবং

(গ) টেণ্ডার কল করা হইয়া থাকিলে উক্ত তিন বৎসরে সর্বোচ্চ দর কত ছিল ?

**The Minister for Forests :**

(ক) মেদিনীপুর জেলার সরকারী বন হইতে উল্লিখিত বৎসরে ইউক্যালিপ্টাস গাছ বিক্রয়ের হিসাব নিম্নে প্রদত্ত হইল—

১৯৬৭ সাল—কিছুই বিক্রয় হয় নাই।

১৯৬৮ সাল—১,২৪৮·৬২ মেঃ টন।

১৯৬৯ সাল—১০১·০০ মেঃ টন।

(খ) না।

(গ) প্রশ্নের উত্তরে যাহা বলা হইয়াছে তাহাতে এ প্রশ্ন উঠে না।

## পশ্চিম দিনাজপুরে থানাভিত্তিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা

**413.** (Admitted question No. 1511.)

**শ্রীযতীন্দ্রমোহন রায়ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) পশ্চিম দিনাজপুর জেলায় থানাভিত্তিক প্রাইমারী ও সাবসিডিয়ারী স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা কত;

(২) উক্ত জেলায় কুশমণ্ডী থানায় যে স্বাস্থ্যকেন্দ্রটি নির্মাণের কাজ চলিতেছে আগামী কতদিনের মধ্যে নির্মাণের কাজ শেষ হইবে, এবং কতদিনের মধ্যে স্বাস্থ্যকেন্দ্রটি চালু হইবার আশা করা যাইতে পারে;

(৩) উক্ত কুশমণ্ডী থানায় আরও কোন সাবসিডিয়ারী স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে কি, এবং

(৪) যদি থাকে কোন্ কোন্ স্থানে স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত লওয়া হইয়াছে?

**The Minister for Health :**

(১) স্বাস্থ্যকেন্দ্রগুলি থানাভিত্তিক প্রতিষ্ঠা করা হয় না, ডেভেলপমেণ্ট ব্লক-ভিত্তিক স্থাপন করা হয়। ডেভলপমেণ্ট ব্লক-ভিত্তিক সংখ্যা নিম্নরূপ—

| ডেভলপমেণ্ট ব্লক | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র | উপস্বাস্থ্য কেন্দ্র |
|---|---|---|
| ইটাহার ... ... ... ... ... ... | ১ | ২ |
| ইসলামপুর ... ... ... ... ... ... | — | ৩ |
| গঙ্গারামপুর ... ... ... ... ... | ১ | ২ |
| কুমারগঞ্জ ... ... ... ... ... ... | ১ | ১ |
| করণদীঘী ... ... ... ... ... | ১ | ২ |
| তপন ... ... ... ... ... ... | ১ | ২ |
| চোপরা .. ... ... ... ... ... | — | ২ |
| বালুরঘাট ... ... ... ... ... | — | ৩ |
| হিলি ... ... ... ... ... ... | ১ | ১ |
| বংশীহারী ... ... ... ... ... | ১ | — |
| গোয়ালপুকুর ১নং ও ২নং ব্লক ... ... ... | — | ২ |
| কালিয়াগঞ্জ ... ... ... ... ... | ১ | ৩ |
| রায়গঞ্জ ... ... ... ... ... ... | ১ | ৩ |
| হেমতাবাদ ... ... ... ... ... | ১ | ২ |

(২) এখন সঠিক বলা সম্ভব নহে, তবে আশা করা যায় যে ১৯৭০-৭১-এর মধ্যে ঐ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির নির্মাণকার্য শেষ হইবে এবং ১৯৭১-৭২-এর মধ্যে উহা চালু করা যাইবে।

(৩) হ্যাঁ, দুইটি উপস্বাস্থ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে।

(৪) এ বিষয়ে চূড়ান্ত সিদ্ধান্ত লওয়া হয় নাই। দুইটি মৌজা "মানিকোর" ও "আমিনপুর" ঐ উপস্বাস্থ্যকেন্দ্র দুইটির সংস্থাপন স্থান হিসাবে বিবেচিত হইতেছে।

## রাজ্য পরিবহণের অকেজো বাস

**414.** (Admitted question No. 1524.)

**শ্রীসরল দেব:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় ষ্টেট ট্রান্সপোর্টের অকেজো বাসগুলি কিভাবে কাজে লাগানো যায়, সে সম্পর্কে কোন চিন্তা করছেন কি; এবং

(খ) যদি চিন্তা করে থাকেন, তাহা হলে কি ব্যবস্থা গ্রহণ করার কথা চিন্তা করছেন ?

**The Minister for Home (Transport) :**

(ক) হ্যাঁ।

(খ) নিম্নলিখিত উপায়ে অকেজো বাসগুলিকে চালু করার চেষ্টা হইতেছে ;

(১) বৈদেশিক যন্ত্রাংশ আমদানী করিয়া,

(২) ভারী মেরামতি করিয়া ও

(৩) পুরাতন বাসের ইঞ্জিন ও গিয়ার বক্স পাল্টাইয়া।

## বেআইনী মদের ব্যবসায়ে ধৃত ব্যক্তির সংখ্যা

**415.** (Admitted question No. 1528.)

**শ্রীসরল দেব ঃ** আবগারী বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, জানুয়ারি ১৯৬৭ সাল হইতে জানুয়ারি ১৯৭০ সাল পর্যন্ত পশ্চিম বাংলায় বে-আইনী মদের ব্যবসার জন্য কত লোককে গ্রেপ্তার করা হইয়াছে ?

**The Minister for Excise :**

জানুয়ারি ১৯৬৭ হইতে জুন ১৯৬৯ পর্যন্ত বে-আইনী মদের ব্যবসায় গ্রেপ্তারীকৃত ব্যক্তির সংখ্যা—৬৪,৩২৩।

জুলাই ১৯৬৯ হইতে জানুয়ারি ১৯৭০ পর্যন্ত বে-আইনী মদের ব্যবসা ও অন্যান্য ব্যবসায় ধৃত ব্যক্তিদের সংখ্যা পৃথক পৃথকভাবে রাখা হয় নাই। জুলাই ১৯৬৯ হইতে জানুয়ারি ১৯৭০ পর্যন্ত বে-আইনী আবগারী ও আফিং ব্যবসায়ে ( বে-আইনী মদের ব্যবসাসহ ) গ্রেপ্তারীকৃত ব্যক্তির সংখ্যা—৩৬,৪৪৩।

## রাজ্য পরিবহণ দপ্তরে ঘাটতি বন্ধ করা সম্পর্কে ব্যবস্থা

**416.** (Admitted question No. 1530.)

**শ্রীসরল দেব ঃ** স্বরাষ্ট্র ( পরিবহণ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূবক জানাইবেন কি, রাজ্য পরিবহণ দপ্তরের ক্রমবর্ধমান ঘাটতি বন্ধ করা সম্পর্কে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ?

**The Minister for Home (Transport) :**

নূতন বাস ক্রয়ের পরিকল্পনা আছে। ব্যয় সঙ্কোচন ব্যবস্থা নেওয়া হইয়াছে। নূতন বাসরুট খোলারও পরিকল্পনা আছে। এই সবের ফলে আয় বৃদ্ধি পাইবে বলিয়া আশা করা যায়।

## গোপীবল্লভপুর নির্বাচন কেন্দ্রে আদিবাসী মঙ্গলের জন্য ব্যয়

**417.** (Admitted question No. 1539.)

**শ্রীধনঞ্জয় কর ঃ** তফশীল জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর নির্বাচন কেন্দ্রের আদিবাসীর সংখ্যা কত এবং কোন্ উপজাতির সংখ্যা কত ; এবং

*(খ) তাঁহাদের উন্নয়নের জন্য কত টাকা ১৯৬৭ সাল হইতে ১৯৭০ সালের ফেব্রুয়ারী পর্যন্ত ব্যয় হইয়াছে এবং কোন্ কোন্ কাজের জন্য কত টাকা ব্যয় হইয়াছে ?*

**The Minister for Scheduled Castes and Tribes Welfare :**

(ক) ১৯৬১ সালের আদমসুমারী অনুযায়ী আদিবাসীর সংখ্যা ১৭২,৯০০। বিভিন্ন সম্প্রদায়ের জনসংখ্যার পৃথক পৃথক হিসাব সংগৃহীত নাই।

(খ) ১৯৬৭ হইতে ১৯৭০ সালের ফেব্রুয়ারী পর্যন্ত তাঁহাদের উন্নয়নের জন্য নিম্নলিখিত খাতে নিম্নরূপ ব্যয় হইয়াছে :—

(১) শিক্ষা—২,৪৫,৩৮২ টাকা।

(২) শিল্প-শিক্ষণ খাতে অনুদান—১০,৩৭৫ টাকা।

(৩) সমবায় ধর্মগোলা—১৩,৩০০ টাকা।

(৪) পানীয় জলের কূপ খনন—১,৬৭৭ টাকা।

মোট—২,৭০,৭৩৪ টাকা।

## রাষ্ট্রিয় পরিবহণ সংস্থায় বাসের সংখ্যা

**418.** (Admitted question No. 1558.)

**শ্রীনারায়ণচন্দ্র নস্কর :** স্বরাষ্ট্র ( পরিবহণ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের রাষ্ট্রীয় পরিবহণ সংস্থায় মোট বাসের সংখ্যা কত ;

(খ) ইহাদের মধ্যে কতগুলি চালু এবং কতগুলি অকেজো অবস্থায় আছে ,

(গ) উক্ত সংস্থায় মোট কতজন কর্মচারী নিযুক্ত আছেন , এবং

(ঘ) গত আর্থিক বৎসরে এই সংস্থায় মোট আয় বা ক্ষতির পরিমাণ কত ?

**The Minister for Home (Transport) :**

| কলিকাতা রাষ্ট্রিয় পরিবহণ কর্পোরেশন | উত্তরবঙ্গ রাষ্ট্রিয় পরিবহণ কর্পোরেশন | দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ বোর্ড |
|---|---|---|
| ১,০৮৯ | ২১৯ | ১০৩ |
| ৭৬৭টি চালু ও ৩২২টি অকেজো | ২০৫টি চালু ও ১৪টি অকেজো। | ৮৯টি চালু ও ১৪টি অকেজো। |
| ১৩,২৩৮ | ১,৯৪৮ | ৮১৫ |
| ২,৬৮,৭৭,২৯৭ টাকা ক্ষতি—অডিট সাপেক্ষ | ১৭,০৬,৮১২ টাকা ক্ষতি—অডিট সাপেক্ষ। | ২৩,০৭,০০০ টাকা ক্ষতি—অডিট সাপেক্ষ। |

## আদিবাসী গ্রামে প্রাথমিক বিদ্যালয়

**419.** (Admitted question No. 1649.)

**শ্রীধনঞ্জয় কর :** তফসিলী ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রত্যেক আদিবাসী গ্রামে যাহাতে অন্ততঃ একটা প্রাথমিক বিদ্যালয় স্থাপিত হয় এবং আদিবাসী যুবকগণ শিক্ষক নিযুক্ত হন সেইরূপ কোন প্রচেষ্টা উক্ত বিভাগ করিতেছে কিনা ;

(খ) আদিবাসী শিক্ষকগণ যাহাতে নিম্ন-বুনিয়াদী শিক্ষক শিক্ষণ মহাবিদ্যালয়ে সহজে ভর্তি হইতে পারে তাহার জন্য আসন সংরক্ষণের কোন ব্যবস্থার চেষ্টা উক্ত বিভাগ করিতেছে কিনা , এবং

(গ) আদিবাসী অঞ্চলে চিকিৎসা, মাধ্যমিক ও উচ্চশিক্ষা এবং শিল্প স্থাপনের কোন পরিকল্পনা কি এই বিভাগ গ্রহণ করিয়াছেন ?

**The Minister for Scheduled Castes and Tribes Welfare :**

(ক) ইহা শিক্ষা বিভাগের এক্তিয়ারভুক্ত।

(খ) হ্যাঁ। শিক্ষা বিভাগের নিকট এই মর্মে সুপারিশ করা হইয়াছে।

(গ) সাধারণভাবে চিকিৎসার ব্যবস্থা করা স্বাস্থ্য বিভাগের দায়িত্ব। আদিবাসীদের জন্য ইহার অতিরিক্ত কতকগুলি ব্যবস্থা এই বিভাগ কর্তৃক গৃহীত হইয়াছে। মাধ্যমিক পর্যায়ে অধিকতর অনুন্নত সম্প্রদায়ভুক্ত তফসিলী ছাত্র ও সকল আদিবাসী ছাত্র এবং মাধ্যমিকোত্তর পর্যায়ে সকল তফসিলী ও আদিবাসী ছাত্র-ছাত্রীকে সরকারী সাহায্য দেওয়া হয়। আদিবাসী ও তফসিলীদের জন্য এই রাজ্যে বিভিন্ন বিষয়ে মোট ২৮টি শিক্ষণ তথা উৎপাদন কেন্দ্র স্থাপন করা হইয়াছে।

## ডোমকল থানায় খাস জমির পরিমাণ

**420.** (Admitted question No. 1163.)

**ডাঃ মহম্মদ এক্রামুল হক ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ডোমকল থানায় সরকার মোট কত পরিমাণ জমি এ পর্যন্ত খাস করিয়াছেন , এবং

(খ) কোন্ কোন্ মৌজায় কত পরিমাণ খাস করা হইয়াছে ?

**The Minister for Land and Land Revenue :**

(ক) ৩,৭১৫·৪৬ একর।

(খ) একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত হইল।

## কান্দী মহকুমার সরকারী বীজ খামার

**421.** (Admitted question No. 857.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমার প্রত্যেকটি সরকারী বীজ খামারে গত ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে কি পরিমাণ (১) শস্য, (২) খড় বা জ্বালানী উৎপন্ন হইয়াছে এবং এগুলির মূল্য কত ছিল ; এবং

(খ) উক্ত বীজ খামারগুলির প্রত্যেকটিতে ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে (১) সরকারী কর্মচারিগণের বেতন ও ভাতা বাবদ (২) শ্রমিকের মজুরী এবং (৩) গরুর খাওয়া বা ট্রাক্টরের তৈল বাবদ কত টাকা খরচ হইয়াছে ?

**The Minister for Agriculture and Community Development :**

(ক) প্রয়োজনীয় বিবরণ সম্বলিত বিবরণী নং ১ ও ২ লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(খ) প্রয়োজনীয় বিবরণ সম্বলিত বিবরণী নং ৩ লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

**Mr. Speaker :** Question hour is over. Now Adjourment Motion.

## Adjournment Motion

**Mr. Speaker :** I have received three notices of Adjournment Motions from Shri Azzur Ralman, Shri Denis Lakra and Shri Shamsuddin Ahmad on the subject of raid on a few cinema houses in Calcutta on 3-3-70. All the notices relate to the same series of events. The matter can be discussed on the Police budget which is coming up very shortly. I am sorry consent is withheld. The honourable Members may kindly read the texts of their motions.

**শ্রীআজিজুর রহমান ঃ** মাননীয় স্পীকার মহাশয়, গতকল্য একই সময়ে কলকাতার কয়েকটি সিনেমা গৃহের উপর প্রচণ্ড হামলাবাজী, অগ্নিসংযোগ বোমাবর্ষণ, সিনেমা গৃহের আসবাব পত্র ও মেসিন প্রভৃতির প্রভূত ক্ষতি সাধন পশ্চিমবঙ্গে ক্রমবর্ধমান দৈনন্দিন আইন শৃঙ্খলার অবনতি বহুল ঘটনার এটি একটি সংযোজন। সুস্পষ্ট প্রতীয়মান যে ইহা একটি সুপরিকল্পিত ঘটনার বহিঃ-প্রকাশ। চীন হইতে অস্ত্র আমদানি নিঃসন্দেহে মাওবাদী নকসালপন্থীদের নাশকতামূলক কার্য্য-কলাপ তীব্রভাবে বৃদ্ধি পাইয়াছে। এই ঘটনায় এখন পর্যন্ত কাহাকেও গ্রেপ্তার করা হয় নাই। স্বরাষ্ট্র বিভাগের নিষ্ক্রিয়তা ও নীরবতা নকশালপন্থীদের সহিত বাম কমিউনিষ্ট দলের গোপন আঁতাত প্রমাণিত করে।

**Shri Denis Lakra :** This Assembly do now adjourn its business to disscuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, late on last Tuesday afternoon disturbance broke out over the screening of 'Prem Pujari' now being shown in nine cinema houses of the city, wherein seven cinema houses were raided by angry Naxalites, causing damages to them, the pyrate youths having freely used bombs, Molotov cocktails, bricks, soda water bottles and iron rods severely damaging the 'Priya Cinema' hall in South Calcutta by setting fire on it, terrifying ladies and children who were obstructed at the exit gate. The Police not coming in time to rescue them the entire situation depicted a sad picture of law and order situation pervading throught the State.

**Shri Shamsuddin Ahmad :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, the incidents in different Cinema Halls in Calcutta on 3-3-70 at 5-15 p.m during the showing of the Film, (Prem Pujari). nine Cinema Halls, namely, Khanna, Ajanta, New Tarun, etc. have been greately damaged where groups of youngmen with bombs, soda-bottles etc. and with the Slogan, "Mau Tse Tung Zindabad, entered at the same hour and began to explode bombs, tore up screens, damaged machines, seized Films and created horrors among the audience. Such incidents happened in the same manner in each of the nine

Cinema Houses simultaneously—the incidents being the outcome of a great conspiracy against democracy and a warning of Civil War.

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী ঃ** অন এ পয়েণ্ট অব অর্ডার স্যার। আমার পয়েণ্ট অব অর্ডার হচ্ছে এই যে, এ্যাডজোর্নমেণ্ট মোশান অপোজিসান থেকে নিয়ে আসা হয়েছে ঠিকই কিন্তু রুলে আপনি দেখবেন এই সাবজেক্টের উপর বোরিং যদি হয় তাহলে আপনার ক্ষমতা আছে সে সম্বন্ধে অন্য একটা ডিসিসান দেওয়ার। একই বিষয়ের উপর ৪/৫/৬টি মোশান এই সিসটেম আমি অপোজিসানকে বলব এই সিসটেম উঠিয়ে দিন।

**মিঃ স্পীকার ঃ** আজকে একেবারে সময় নেই, আমি জোর করে ঐসব আইন কানুন চাই না। আমাদের বিজনেস এ্যাডভাইসারি কমিটি আছে, আমরা রুলস কমিটির মিটিং কাল ডেকেছি, সেখানে যেরকম সিদ্ধান্ত হয় হবে। তিন জনের জায়গায় একই সাবজেক্টের উপর এক জন বললেই ভাল হয়, তাতে সময় কমে।

## Calling Attention to Matters of Urgent Public Importance.

**Mr. Speaker** : I have received eleven notices of Calling Attention on the following subjects, namely :—

1-5. Report of discussion between the Hon'ble Deputy Chief Minister of West Bengal and the Birlas on M/s Birla concerns—from Shri Santosh Kumar Roy, Shri Nikhil Das, Shri Sailendra Nath Adhikary, Shrimati Geeta Mukhopadhyaya, Shri Arun Sen, Shri Ajit Biswas, Shri Monoranian Baksi, Shri Balailal Das Mahapatra and Shri Pannalal Das Gupta.

6. Attack on nine cinema halls by groups of Naxalite elements on 3-3-70—from Dr Zainal Abedin.

7. Alleged cheating of Rupees one lakh by a fake Banking Company operating in Asansol—from Dr. Zainal Abedin.

8. Alleged large scale smuggling of West Bengal rice to Bihar from border districts of the State—from Dr. Zainal Abedin.

9. Non-payment of salary for February, 1970 to Class III and Clas IV employees in settlement section of Land and Land Revenue Department—from Shri Bireswar Ghosh.

10. Alleged large scale foreign arms acquired by extremist elements in West Bengal—from Dr. Zainal Abedin.

11. Attack on a police picket at Rashbehari Avenue in Calcutta by violent crowd on 3-3-70—from Dr. Zainal Abedin.

I have selected the notice on the subject of report of discussion between the Deputy Chief Minister of West Bengal and the Birlas on M/s Birla Concerns from the honourable Members as I mentioned above.

The Minister-in-charge may please make a statement on the subject to-day if possible, or give a suitable date.

[2-10—2-20p.m.]

**Shri Jyoti Basu ;** Mr. Speaker, Sir, with regard to the matter of urgent public importance, viz. the Deputy Chief Minister's discussion with Birlas on

*on closure of the offices of Birla Brothers, which has just been mentioned by a few honourable Members of this House, I beg to make the following* **statement.**

2. A few days ago I was informed by a section of the employees of the offices of Birla Brothers that those offices had been closed and a decision had been taken by the Management to transfer all the employees to factories both inside and outside West Bengal. The news was certainly disconcerting. The reported decision of Birla Brothers to transfer their employees, if correct, was bound to have severe repercussions. I accordingly thought it necessary to ascertain the truth of the matter from Birla Brothers. I, therefore, met Messrs. B. M. and K. K. Birla on the 27th February. They told me that as a consequence of the abolition of the Managing Agency System with effect from the 31st March 1970, a part of their existing administrative structure would become redundant. Apart from this, they alleged, their employees had been staging Gheraos and indulging in other forms of agitation and displaying posters of a derogatory nature in various office premises. As a result of this, work could not be conducted in any of their offices They accordingly closed their offices and asked a section of their employees to report at certain factories.

3. On the 3rd March 1970, the Labour Minister and I met representatives of the Union of the Birla Offices and the Mercantile Union Fedaration. They produced before me papers to show that a settlement had been reached between Birla Brothers and their employees on the 6th February 1970, regartding the formation of an Employees' Union and certain other matters. In the course of the negotiations preceding this settlement no question was raised by the Birlas for transferring the office employees to factories on account of the termination of the Managing Agency System or for any other reason. On the contrary, while those negotiations were in progress files from the offices were removed elsewhere. This act on the part of Birla Brothers confirmed the suspicion in the minds of the employees that the former had unilaterally decided to shut down their offices without adequate cause. The employees, therefore, had no other alternative but to stage demonstrations in front of the offices of Birla Brothers. They began squatting in front of those offices from the 23rd February. The Mercantile Unions have now decided to observe a strike on the 5th March 1970.

4. As all honourable Members of this House will no doubt realise, the decision of Messrs. Birla Brothers to close down their administrative offices and to transfer the employees of those offices to factories inside and outside West Bengal will, if implemented, have far reaching effects and produce adverse consequences in mercantile sphere, this decision of Birla Brothers has taken Government completely unawares. In order to avert the crisis which is threatened by the decision of Birla Brothers the best thing will be for them, the representatives of their employees and Government to participate in a tripartite meeting and to discuss all controversial issues and from such discussion to devise a settlement which will be acceptable to everyone, I am advising both Birla Brothers and their employees to arrange such a meeting at the earliest possible time.

**Mr. Speaker**: There is another matter for report, namely, attack on cinema houses. Will the Hon'ble Minister please make a statement today if posaible ?

**Shri Jyoti Basu :** Tomorrow.

**Mr. Speaker**: I am bound by the Rules Committee that I cannot allow more than 6 Members to mention cases but at the same time the time allotted is only 24 minutes. Shri Santosh Kumar Roy will begin. My request to him would be to be as short as possible.

### Mention Cases

### বিদেশী অস্ত্রশস্ত্র গোপনে প্রাপ্তি সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ

**শ্রীসন্তোষ কুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ জাতীয় নিরাপত্তার পক্ষে একটা উদ্বেগজনক সংবাদ আমাদের গোচরে এসেছে। সেই সম্বন্ধে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছ থেকে একটা বিবৃতি পেতে চাই যাতে আমরা আশ্বস্ত হতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল লোকসভায় কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেটা এই বিদ্রোহী নাগাদের দিক থেকে চীনা অস্ত্রশস্ত্র আজ বাংলাদেশের বিপ্লবীদের হাতে এসে পৌঁচেছে। আজ আমরা বাংলাদেশের বিভিন্ন স্থানে যে সমস্ত ঘটনা দেখছি তার সঙ্গে যদি বিদেশী অস্ত্রশস্ত্র এসে আমদানী হয় তাহলে বাংলাদেশে যে গৃহযুদ্ধের সূচনা হতে চলেছে সেং ভয়াবহ আকার ধারণ করবে। সেইজন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছ থেকে একটা বিবৃতি প্রত্যাশা করছি। তাতে তিনি এই সম্বন্ধে সভাকে বিস্তারিতভাবে জানাবেন।

**মিঃ স্পীকারঃ** শ্রীশৈলেন অধিকারী এবার বলুন।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারীঃ** মিঃ স্পীকার স্যার, আমি যেটা বলব বলে ঠিক করেছিলাম সেটা আপনি কলিং এ্যাটেনশানে গ্রহণ করায় আমি আর বলবো না।

**মিঃ স্পীকারঃ** আমাদের Rule কমিটি থেকে ঠিক হয়েছে ৬ জন mention বলবেন যা ২৪ মিনিট হবে।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারীঃ** আমার call attention নেওয়া হয়েছে বলে বলতে চাই না।

**শ্রীরবীন মণ্ডলঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনার দিকে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল কুলতলী থানার জালাবাড়া অঞ্চলের গাবতলা গ্রামে পুলিশের উপস্থিতিতে C.P.M.-রা S.U C. দলের কৃপাসিন্ধু হালদার বলে একটা লোককে বল্লমের দ্বারা আঘাত করে মেরে ফেলেছে। এর আগে গতকাল সকালে পুলিশ এখান থেকে যায় Statement দিয়ে যে ওখানে গোলমাল হবার সম্ভাবনা আছে এবং সেখানে কোনরকম যাতে গোলমাল না হয় সেটা আমরা দেখব, কিন্তু পুলিশের উপস্থিতিতে প্রায় ২ হাজারের মত সশস্ত্র জনতা আমাদের প্রায় ৬ হাজারের জনতার যে মিটিং হচ্ছিল তার উপর আক্রমণ করে। আমাদের একজনকে বল্লমের খোঁচা দিয়ে একজনকে মেরেছে। এরকম ঘটনা যদি দিনের পর দিন হয় তাহলে আমি জিজ্ঞাসা করছি আজ পর্যন্ত কতজন জোতদারকে শাস্তি দেওয়া হয়েছে এবং তাদের কটার বন্দুক ছিনিয়ে নেওয়া হয়েছে? জোতদাররা এই সাহস কোথা থেকে পায়?

(গোলমাল)

**মিঃ স্পীকারঃ** I would request you all not to get excited. Please allow him to speak.

**শ্রীপান্নালাল মাঝিঃ** On a point of order Sir ............

(গোলমাল)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** Sir, I rise on a point of order. It is not a point of order on mention cases. It is a point of order on disorder. House-এ mention করার সময় যে order থাকা উচিত সেই order যদি কোন Member break করেন তাহলে point of privilege ওঠে। কিন্তু disorder সৃষ্টি হয়েছে বলে আমাদের privilege crtailed হচ্ছে এবং order maintained হচ্ছে না। This is the point of order.

**মিঃ স্পীকার ঃ** আপনি খুব ভাল কথা বলেছেন। Mention Case-এ সবাই বলতে পারেন এবং মেম্বাররা ভাল ভাবে বলছিলেন কিন্তু এরকম যদি উত্তেজনার সৃষ্টি হয় তাহলে আমার হাতে time নেই এখন budget grant ধরতে হবে। Honourable Member-দের যথেষ্ট এসম্বন্ধে জানা আছে। এখন ডাঃ গণি বলুন।

[2-20—2-30 p.m.]

**শ্রীমতী ইলা মিত্র ঃ** কাল হাউসে শুনলাম যে ৫ জনকে হত্যা করা হয়েছে, একজনের ডেডবডি আনা হয়েছিল। কালকেও শুনছি যে একজনকে হত্যা করা হয়েছে. অথচ এর কোন সদুত্তর পাচ্ছি না। এরা কেউ জোতদার, জমিদার বা বড় বড় কারখানার মালিক বা টাটা বিড়লা খুন হয়নি, সাধারণ মানুষ খুন হয়েছে, আমরা জবাব কেন পাবো না? এই হাউস থেকে একটা কমিটি করে দেওয়া হোক তারা সেখানে গিয়ে এনকোয়ারি করবে। প্রতিদিন এইভাবে হত্যা হবে তা চলতে পারে না।

**মিঃ স্পীকার ঃ** আমি মেনশন কেসের নামগুলি ডাকি, তারপর এইসব কথা শোনা হবে।

(তুমুল হট্টগোল)

**শ্রীসরল দেব ঃ** স্যার, আমরা এর উত্তর চাই। আজকে এখানে স্বরাষ্ট্রমন্ত্রী আছেন। পুলিশের সামনে সাধারণ মানুষকে হত্যা করা হচ্ছে এবং সেখানে সেইসব পুলিশ কিছু করছে না, অথচ সেইসব পুলিশের প্রমোশন হবে। এখানে জোতদার খুন করলেও তা ব্যবস্থা কিছু হবে না। এর একটা জবাব চাই।

(এই সময় শ্রীযতীন চক্রবর্তী কিছু বলিবার জন্য উঠিয়া দাঁড়াইলেন)

**শ্রীযতীন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়.........

**ডাঃ আবু আসাদ মহম্মদ ওবায়েদুল গণি ঃ** স্যার, আপনি আমাকে বলতে বললেন, না ওঁকে বলতে বললেন।

**মিঃ স্পীকার ঃ** আমি আপনার নাম ডেকেছি আপনি বলুন। আমার হুকুম এদিক ওদিক হবে না।

**ডাঃ আবু আসাদ মহম্মদ ওবায়েদুল গণি ঃ** মাননীয় স্পীকার মহাশয়, যদিও আমার কলিং এ্যাটেনশন গ্রহণ করা হয়েছে তবুও আমি বিশেষ করে দু'একটি পয়েন্টের উপর বলতে চাই। মাননীয় জ্যোতিবাবু বললেন যে কাল উত্তর দেবেন। কালকে ৭টি সিনেমা হাউসে গোলমাল হয়েছে। এই ব্যাপারে আমি দুটি রিউমার শুনেছি। একটি রিউমার হল যে নাকসালাইস্টরা এই ঘটনা ঘটিয়েছে, আর একটা খুবই খারাপ, যে পাকিস্থানী এজেন্টরা করেছে—যেহেতু ঐ ফিল্মএ এ্যানটি পাকিস্থানী কিছু

অংশ আছে। আমি অবশ্য এই ফিল্ম দেখিনি, আমি জানিনা, কিন্তু আমি দেখেছি যে আমাদের পাড়ার লোকাল নোন গুণ্ডারা খুব এ্যাকটিভ পার্ট নিয়েছে। তাদের এখনও এ্যারেষ্ট করা হয়নি, আমি কালকে রাত্রি ৯টা পর্যন্ত ঐ এলাকায় ছিলাম তাদের তখনও এ্যারেষ্ট করা হয়নি। পাড়ার মধ্যে তারা বিক্ষোভ দেখাচ্ছে এবং আশে-পাশের দোকান ও বাড়ীর উপর আক্রমণ করছে, ছোট ছোট কয়েকটি দোকান লুঠপাঠ করেছে। আমি আশা করি এইসব নিরীহ মানুষদের ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করা হবে। যে সব সিনেমা হাউসের ক্ষতি হয়েছে সেখানে গুণ্ডারা কমুনাল দৃষ্টিভঙ্গী নিয়েছে তা বন্ধ করা হয়নি। আমি অন্ততঃ পার্ক শো হাউসের কথা জানি, সেখানে এই ঘটনা হওয়ার পর এক ঘণ্টা পরে সেখানে পুলিশ গিয়েছে এবং পুলিশ যারা গুণ্ডামো করলো তাদের উপর টিয়ার গ্যাস না ছুড়ে সাধারণ ক্রাউডের উপর টিয়ার গ্যাস ছুড়লো। এইদিকে মাননীয় মন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি হোম মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করে একটা ঘটনার কথা উল্লেখ করতে চাই। গত ২রা মার্চ কাটোয়া থানায় তথাকথিত মার্কসবাদী বলে পরিচিত মেহের শেখ, পানীশেখ, জমির শেখ এরা সুপরিচিত গুণ্ডা। এরা একটা সংখ্যালঘু বাড়ীতে আক্রমণ চালিয়ে লুৎফর শেখ এবং নজীর শেখ এরা কমিউনিষ্ট পার্টির কর্মী তাদের গুরুতর আঘাত করে টাংগি বল্লম ইত্যাদি নিয়ে এবং তার সঙ্গে ৫০/৬০ জন লোক গিয়েছিল। তারা কাটোয়া থানায় অভিযোগ পেশ করেছিল কিন্তু পুলিশ এখনও পর্যন্ত নিষ্ক্রিয় আছে। এই সমস্ত সমাজবিরোধীদের গ্রেপ্তার করার জন্য কিছুই করা হয়নি। সেজন্য আমি হোম মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি একটা ব্যবস্থা অবলম্বন করেন। আমাদের কৃষক সভার কাছে একটি চিঠি এসেছে আমার কাছে, সেই চিঠিটি আমি ওঁর কাছে দিচ্ছি।

**শ্রীঅজিতকুমার বিশ্বাসঃ** মাননীয় স্পীকার স্যার, যে বিষয় সম্পর্কে আমি মেনসন করতে চেয়েছিলাম সেটা ইতিমধ্যে হাউসে এসে গিয়েছে। সে সম্পর্কে আমি শুধু একটি কথা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে রাখতে চাই যে, ঘটনাটা যেভাবে ঘটেছে আইন শৃঙ্খলা রক্ষার প্রশ্ন আছে ঠিক কথা কিন্তু যদি প্রেম পূজারী একটা বিশেষ জাতীর বিপক্ষে ঘৃণা পোষণ করে থাকে তাহলে নিশ্চয়ই ইনকোয়ারী করা উচিত বলে আমি মনে করি। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে যে ইনকোয়ারীর সঙ্গে সঙ্গে যে সমস্ত কালপ্রিট এই সমস্ত ঘটনা ঘটিয়েছে— অনেক নরনারী কালকে ভীতিগ্রস্ত হয়েছিল তাদেরও শাস্তি হওয়া উচিত। ভবিষ্যতে যাতে এই রকম ঘটনা না ঘটে সেটা দেখা উচিত এবং এই সমস্ত সিনামাতে যাতে সমাজবিরোধী ব্যক্তিরা উপদ্রব না করতে পারে সে দিকেও দৃষ্টি দেয়া উচিত।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার এখানে এই হাউসে আসার আগে আমাদেরই একজন প্রাক্তন এম. এল এ. জয়নাল আবেদিন তিনি আমাকে বল্লেন তার একজন আত্মীয় মুসারফ হোসেন, গ্রাম কালীতলা, থানা কুলপী, জেলা ২৪-পরগণা, ৩/৩/৭০ তারিখে স্কুটারে করে আসছিলেন, সেই সময় কে বা কারা তাকে রাস্তা থেকে ধরে নিয়ে যায় এবং আজ পর্যন্ত তার খোঁজ পাওয়া যায় নি। ডায়মণ্ডহারবারের এস. ডি. ও-কে এবং কুলপীর ও. সি-র কাছে জানানো হয়েছে। এখন আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে এটা অনুরোধ করব তিনি যেন এটার খোঁজ নেবার ব্যবস্থা করেন এবং তাকে উদ্ধার করার ব্যবস্থা করেন।

**শ্রীঅনিলকুমার মুখার্জীঃ** স্যার, আমারও সিনেমা সংক্রান্ত ব্যাপারে আমি বলতে চাই কিন্তু আমর বক্তব্য অন্য প্রকারের। সিনেমার মধ্যে যে চিত্র দেখানো হয়েছে যে চিত্রের মাধ্যমে এই উত্তেজনার সৃষ্টি হয়েছে সেনসার বোর্ড যে কেন এটা পাশ করে দিলেন যাতে করে জনসাধারণের মধ্যে উত্তেজনার খোরাক যোগালেন। আমাদের পশ্চিমবঙ্গ থেকে সেন্ট্রাল সেন্সার

বোর্ডকে কিম্বা যদি আমাদের এখানে কোন সেন্সার বোর্ড থাকে তাদের জিজ্ঞাসা করা হোক কেন তারা কনসেণ্ট দিলেন। অন্য জায়গায় কেন্দ্রীয় সরকারের তরফ থেকে কেন এই পাকিস্তানের বিরুদ্ধে কমিউনাল ফিলিংস যাতে আছে সেটা পাশ করে দেয়া হল ? আমি অনুরোধ করব এই বিষয়ে খোঁজ নেয়া হোক।

**শ্রীমহম্মদ খোদা বক্স :** স্যার, যে সিনেমা নিয়ে এখানে এত বিতর্কের সৃষ্টি হয়েছে আমি প্রস্তাব করছি এই হাউসে স্ক্রীন করে আমাদের সকলকে সেটা দেখানো হোক, তারপর আমরা সকলে মিলে একটা সিদ্ধান্তে উপনীত হব।

**শ্রীঅমিয়ভূষণ বন্দ্যোপাধ্যায় :** মিঃ স্পীকার, আমি একটা বিষয়বস্তু সম্বন্ধে এখানে বলতে চাই। কয়েকদিন আগে এই হাউসে এই বিষয়বস্তুটা উঠেছিল। বারাসাত-হাসনাবাদ রেল লাইনের কাঁকড়া নামক স্থানে সেখানে জনসাধারণ একটা ষ্টেশন তাদের নিজেদের পদ্ধতিতে চালু করেছে। এখন এই ঘটনাটিকে যেভাবে আজকে খবরের কাগজে আলোচনা করা হয়েছে এবং আজকে দেখছি সেন্ট্রাল রেলওয়ে মিনিষ্টার কিছুটা হুমকির মত দিয়েছেন এবং তিনি বলেছেন যে এ সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা হবে।

[2-30—2-40 p.m.]

আমি এই হাউসের সমনে আপনার মাধ্যমে আমাদের গভর্ণমেণ্টকে অনুরোধ করছি— শুধুমাত্র এইভাবে ব্যাপারটার সমাধান হবেনা। আমার কাছে বহু কাগজপত্র আছে। এই সম্পর্কে ১৯৬৮ সাল থেকে বহু Correspondance করা হয়েছে রেলের সঙ্গে। একবার জেনারেল ম্যানেজারের সঙ্গে deputation-এ গিয়ে দেখা সাক্ষাৎ কথাবার্তাও বলেছি। ওখানে জমি নেওয়া হয়েছে রেল ষ্টেশনের জন্য। জনসাধারণের দাবী ওখানে কোন approach road নাই, তাঁর জন্য জনসাধারণের অনেক কষ্ট হচ্ছে। নন্দ সাহেবের হুমকীর Context-এ সেন্ট্রাল গভর্ণমেণ্ট যা করতে চান করুন, আমাদের গভর্ণমেণ্টের তরফ থেকে যেন সহানুভূতির সঙ্গে বিষয়টা বিচার করা হয়। সেখানে যেন কোন অত্যাচার করা না হয়। সেখানে flag station-এর জন্য যে দাবী উঠেছে, সে সম্বন্ধে আমাদের গভর্ণমেণ্টও খোঁজ নিলে জানতে পাববেন। আমরা সরকারের এতৎসংশ্লিষ্ট কাগজপত্র papers দিয়ে দেব। সেখানে যাতে একটা ফ্লাগ ষ্টেশন হয় তারজন্য আমাদের গভর্ণমেণ্ট থেকে সেন্ট্রাল গভর্ণমেণ্টের সঙ্গে যোগাযোগ করে যেন চেষ্টা করা হয়।

**Shri Saral Deb :** আমার কথা হচ্ছে আমাদের হাউসের অনেক মাননীয় সদস্য "প্রেম-পূজারী" ছায়াচিত্র সম্পর্কে অনেক বক্তব্য এখানে রেখেছেন। কিন্তু আমাদের তথ্যমন্ত্রী মহাশয় কেবল বলেছেন বইখানা কুৎসিৎ। এই কথা বলবার পরেও ঐ কুৎসিৎ বইখানার প্রদর্শনী বন্ধ করবার কোন ব্যবস্থা তার ডিপার্টমেণ্ট থেকে এখনো করা হয় নাই। বুঝতে পারছি তিনি এর বিরুদ্ধে কোন action নিচ্ছেন না। এই action না নেওয়াটা আমি এই সরকারের ব্যর্থতা বলে মনে করছি। তাই আমি তথ্যমন্ত্রীমহাশয়ের নিকট জানতে চাচ্ছি—তিনি অবিলম্বে এই সম্পর্কে ব্যবস্থা অবলম্বন করছেন কিনা ?

**Dr. Zainal Abedin :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত পরশুদিন আমাদের ঐপক্ষের সদস্য শ্রীদেবনারায়ণ চক্রবর্তী—মেনসান্ আওয়ারে পাণ্ডুয়ার একটি ঘটনার কথা উল্লেখ করেছিলেন সেখানকার একজন কংগ্রেসী জোতদার ওদের উপর নাকি গুলি করেছিলেন। আমি এই সম্পর্কে অনুসন্ধান করে জানলাম—এই ঘটনার সঙ্গে আমাদের কংগ্রেসের কোন লোক জড়িত নাই ; Forward Block

ও-সি কে বলেছেন ঐ Forward Block (Marxist) দের গ্রেপ্তার না করলে তোমার চোখ কানা করে দেব।

**Shri Debnarayan Chakrabarty** : স্যার, আমার সম্পর্কে যে ব্যক্তিগত দোষারোপ করা হয়েছে, আমি তার উত্তরে বলতে চাই—মাননীয় সদস্য জয়নাল আবেদিন যে বক্তব্য এইমাত্র রাখলেন, তা আদৌ ঠিক নয়। সেই গ্রামে মার্কসিষ্ট ফরওয়ার্ড ব্লকের কর্মী আছে ঠিকই, কিন্তু গোটা গ্রামে ফরওয়ার্ড ব্লক ( মার্কসিষ্ট ) কেবল নাই, সেখানে কংগ্রেসী জোতদারও আছে। তারা ওখানে প্রচুর জমির মালিক। তারা বন্দুক থেকে আমাদের মিছিলের উপর গুলি করেছে। এটা এখন আদালত সংক্রান্ত বিষয়। সরকার ও পুলিশ যে ব্যবস্থা গ্রহণ করেছে। আমরা দেখছি ওঁরা যেভাবে মিথ্যাকথা বলে যুক্তফ্রন্ট সরকারকে ভাঙ্গবার জন্য bomb burst করেছেন, এক্ষেত্রেও সেইভাবে সাজিয়ে একটা মিথ্যা ঘটনাকে সত্য বলে চালাবার চেষ্টা তাঁরা করছেন। উনি সম্পূর্ণ অসত্য কথা বলেছেন।

## Voting on Demand for Grant

Demand for Grant No. 30

Major Head : 38—Labour and Employment

**Shri Krishnapada Ghosh** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs 5,53,10,000 be granted for expenditure under Grant No. 30, Major Head : "38—Labour and Employment."

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৬৯ সালে শ্রমিক শ্রেণীর সুদৃঢ় ঐক্য ও সংহতির গৌরবময় সাফল্য পশ্চিমবঙ্গের ট্রেড ইউনিয়ন আন্দোলনের ইতিহাসে এক তাৎপর্যপূর্ণ ঘটনা। এই বৎসর তিনটি প্রধান শিল্পে—পাট, চা-বাগিচা, ও বস্ত্রশিল্প—প্রায় সাড়ে চার লক্ষ শ্রমিক সফল শান্তিপূর্ণ ধর্মঘটের মাধ্যমে মালিকশ্রেণীর হাত থেকে প্রশংসনীয় অন্তর্বর্তী মজুরিবৃদ্ধি আদায় করতে সক্ষম হন। এই ধর্মঘটগুলির সময় শান্তিপূর্ণ অবস্থা পুরোপুরি বজায় থাকে, 'শ্রমিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না'—যুক্তফ্রন্ট সরকারের এই নীতির যৌক্তিকতা প্রমাণিত হয় এবং শান্তিপূর্ণ অবস্থা বজায় রাখতে সাহায্য করে।

শ্রমিক আন্দোলনের এই সাফল্য অতীতের সমস্ত রেকর্ড ছাপিয়ে শ্রমজীবি মানুষের ঐক্যবোধ ও চেতনার এক নূতন দিক দর্শনের আলোকে সম্ভাবনার পথ উদ্ভাসিত করেছে। এই অগ্রগতি যুক্তফ্রন্ট সরকারের সাফল্যের উজ্জ্বল দৃষ্টান্ত।

১৯৬৮ সালে পাট শিল্পের শ্রমিকদের এককালীন মোট চব্বিশ টাকার দাবী উপেক্ষিত হয়েছিল ; কিন্তু সেই শ্রমিকরাই ১৯৬৯ সালে ঐক্যবদ্ধ ধর্মঘটের মাধ্যমে অন্তর্বর্তী মজুরী বৃদ্ধি হিসাবে মাসিক ত্রিশ টাকা আদায় করতে সমর্থ হন। চা-বাগিচার শ্রমিকরা তাদের সাফল্যকে আরও এগিয়ে নিয়ে ধর্মঘটের মাধ্যমে শুধু অন্তর্বর্তী মজুরি বৃদ্ধি নয়, প্রায় দশ হাজার শ্রমিকের কর্মসংস্থানের সুযোগও সৃষ্টি করেছে। বস্ত্র শিল্পের শ্রমিকদের ক্ষেত্রে অন্তর্বর্তী মজুরি বৃদ্ধি হয়েছে মাসিক ২০ টাকা।

পাট ও চা-বাগিচা শ্রমিকদের ধর্মঘটের সাফল্য ইঞ্জিনিয়ারিং শ্রমিকদের দাবী আরও জোরদার করে তোলে। ইঞ্জিনিয়ারিং শ্রমিকরা আলাপ আলোচনার মাধ্যমে চুক্তি মারফত বিভিন্ন পর্যায়ে ২৭ টাকা থেকে ৪৭ টাকা পর্যন্ত মাসিক মজুরী বৃদ্ধির সঙ্গে ন্যূনতম বোনাস হিসাবে শতকরা চার ভাগ সহ আরও অর্ধেক মাসের মজুরী আদায় করতে সক্ষম হন। এই চুক্তির আলাপ আলোচনার সময় কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলির প্রতিনিধিরা ঐক্যবদ্ধভাবে চলতে সক্ষম হন। এই চুক্তি প্রমাণ করেছে যে শ্রমিকদের ন্যায্য দাবী যথাসময়ে মেনে নিলে ধর্মঘটের প্রয়োজন হয় না।

পাট, চা-বাগিচা, বস্ত্র-শিল্প ও ইঞ্জিনিয়ারিং—এই চারটি শিল্পের প্রায় সাড়ে সাত লক্ষ শ্রমজীবি মানুষ বৎসরে বিশ কোটি টাকার চাইতেও বেশী লাভবান হয়েছে। এই চুক্তিগুলির ফলে শ্রমিকদের মজুরি বৃদ্ধি বেতন বোর্ডের সুপারিশের সীমা অতিক্রম করেছে। এর নজির অন্য কোন রাজ্যে নাই। এই চুক্তিগুলি মজুরির ক্ষেত্রে এক নতুন বনিয়াদ রচনা করেছে যা আগামী দিনে পশ্চিমবঙ্গের সমস্ত শিল্পকে প্রভাবিত করবে। এবং সঙ্গে সঙ্গে শ্রম সম্পর্কের ক্ষেত্রে আরও দৃঢ় ভিত্তি রচনা করবে। এই সব ঘটনার উপযুক্ত মূল্যায়ণ করতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রমিক শ্রেণীর ঐক্যের ভিত্তি সুদৃঢ় হোচ্ছে এবং সংকীর্ণতার সমস্ত বাধা অতিক্রম করে ঐক্যের আহ্বান প্রতিটি শ্রমজীবি মানুষের মনকে আলোড়িত করেছে। শ্রেণী-সচেতন মানুষ ঐক্যের এই আহ্বান জীবনের অভিজ্ঞতার ভেতর থেকে গ্রহণ করেছে এবং এমন কোন শক্তি নেই যা শ্রমজীবি মানুষের ঐক্যের মনোভাবকে কলুষিত করতে পারে।

পশ্চিমবাংলার মজুরী-কাঠামো আজও সংকীর্ণ ও অবদমিত। পাট, কয়লা এবং চা-বাগিচার মজুরী-কাঠামো জীবন-মানের অনেক নীচে। এই তিনটি শিল্পের মজুরী কাঠামো অন্যান্য শিল্পকেও প্রভাবিত করেছে। এই নিম্ন মানের বেতন শ্রমজীবি মানুষের জীবন অভিশপ্ত করে তুলেছে। সুষ্ঠু জীবন ধারণের জন্য 'প্রয়োজন ভিত্তিক মজুরী' শ্রমিক পায়না। মাগ্‌গী ভাতা হিসাবে শ্রমিকদের যা দেওয়া হয় তা মূল্যমানের উর্ধগতির পরিপূরক নয়। ফলে, মজুরী বৃদ্ধি যা ঘটে বা ঘটেছে তা ঘাটতি পূরণের পক্ষে মোটেই যথেষ্ট নয়। বেশ কয়েকটি শিল্পে, যেমন কাঁচ, চীনামাটি, রবার, ঔষধ, রাসায়নিক, হোসিয়ারী, পাওয়ারলুম, মোটর পরিবহণ ইত্যাদির ক্ষেত্রে বিপুল বৈষম্যমূলক মজুরী প্রথা বর্তমান। বৈষম্য দূর করে এই শিল্পগুলির ক্ষেত্রে মজুরীর সমতা আনতে হবে। প্রচলিত মজুরী মানের এই অবস্থার ফলে মজুরী বৃদ্ধির প্রশ্নটি সর্বপ্রধান হয়ে দেখা দিয়েছে। তাই সঙ্গত কারণে সামঞ্জস্যপূর্ণ বেতনক্রমের ন্যায্য দাবী আদায় করার জন্য শ্রমজীবি মানুষ দুর্বার সংগ্রাম চালিয়ে যাবেন এবং এই সংগ্রামে যুক্তফ্রণ্ট সরকার সর্বশক্তি দিয়ে শ্রমিকদের পেছনে দাঁড়াবে।

[2-40—3-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই দৃষ্টিকোণ থেকেই ১৯৬৯ সালে এই রাজ্যের সামগ্রিক শ্রম পরিস্থিতির বিচার করতে হবে।

আলোচ্য বছরে ৭৬৬টি ধর্মঘট ও ১৩৭টি লক আউট সংগঠিত হয়। এর ফলে যথাক্রমে ৬,০৮,৮৮২ এবং ৭৬১১১ জন শ্রমিক জড়িত হন, শ্রম দিবসের হিসাবে এই সংখ্যা দাঁড়ায় যথাক্রমে ৭৯,৫২,৪৩৪ এবং ২০,১৮,৯৫৫। ধর্মঘট ও লক আউট সম্মত মোট ৯০৩টি কর্মবিরতির সঙ্গে জড়িত ছিলেন ৬৮৪৯৯৩ জন শ্রমিক এবং ৯৯৭১৩৮৯ শ্রম দিবস ; গড় পড়তা হিসাবে প্রতিটি ক্ষেত্রে স্থায়িত্ব ছিল ১৪.৫৬ দিন। তুলনামূলকভাবে ১৯৬৮ সালের গড়পড়তা স্থায়িত্বের হিসাব ২৫.৫২ দিন। এই পরিবর্তনের কারণ ১৯৬৯ সালের মধ্যে মোট ৭৬০টি কর্ম বিরতির মীমাংসা হয় ; এর সংগে জড়িত ছিলেন ৬,৬৪,৯৮০ জন শ্রমিক এবং প্রায় বেশীর ভাগ ক্ষেত্রেই শ্রমিকরা লাভবান হন।

১৯৬৯ সালে মোট ১৬৪টি সংস্থা বন্ধ (ক্লোজার) হয়। এতে ক্ষতিগ্রস্ত হন ৩৩,৭৭৪ জন শ্রমিক। এর মধ্যে ৬৪টি ক্ষেত্রে মীমাংসার ফলে ১২,০৭৫ জন শ্রমিক কাজ ফিরে পান। ১৮টি ক্ষেত্রে স্থায়ীভাবে বন্ধ ঘোষণা করা হয়, এতে জড়িত ছিলেন ১১৮৪ জন শ্রমিক। বাকি ৮২টির ক্ষেত্রে ডিসেম্বর ১৯৬৯-এর মধ্যে মীমাংসা হয় নি, এবং তাতে জড়িত ছিলেন ২০,৫১৪ জন শ্রমিক।

প্রধানতঃ ছোট ও মাঝারি সংস্থাগুলির ক্ষেত্রে এই ক্লোজার দেখা দেয়। সংকটের পরবর্তী পর্যায়ের অবস্থার সঙ্গে খাপ খাইয়ে চলতে না পারাই এর মূল কারণ। অর্ডারের অভাব, আর্থিক অনটন, কাঁচা মালের অপ্রতুল যোগান ইত্যাদি কারণে এই ক্লোজার সংঘটিত হয়। এখানে বিশেষ ভাবে অনুধাবন করতে হবে যে বেঙ্গল চেম্বার অফ কমার্স এণ্ড ইণ্ডাষ্ট্রীজের সভাপতি শ্রী জে. এম, পার্সন গত ২০।২।৭০ তারিখে তাঁর সভাপতির ভাষণে বলেন :

"গত কয়েক বৎসরের তুলনায় ইঞ্জিনিয়ারিং কারখানাগুলি অধিকতর কর্মব্যস্ত এবং সম্ভাবনা-পূর্ণ, অবশ্য কাঁচা মালের যোগানের অভাবই বর্তমানে তাদের মূল সমস্যা।"

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সামগ্রিক অবস্থার পর্যালোচনা করে বলা যায় যে শিল্প-সম্পর্কের ক্ষেত্রে উন্নতির লক্ষণ দেখা দিয়েছে। অবশ্য এ কথা অনস্বীকার্য যে শ্রমিকের স্বার্থের পরিপূরক বেশীর ভাগ কাজই এখনও বাকী।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছু লোক আছেন যাঁরা বিগত বৎসরে শ্রমিক আন্দোলনে সাফল্যের কিছুই দেখতে পান না। এঁরা অত্যুৎসাহে শ্রমিকদের দোষারোপ করেন এবং এখনও 'ঘেরাও'-এর কথা বলেন—যখন, এমনকি মালিক প্রতিনিধিদেরও বলতে শোনা যায় যে 'ঘেরাও আর আগের মত বিপজ্জনক নয়।'

মাননীয় অধ্যক্ষ মহাশয় যুক্তফ্রন্ট সরকারের নীতি হিসাবে দ্বিপাক্ষিক কার্যকরী আলোচনার উপর সর্বাধিক গুরুত্ব দেওয়া হয়। এই নীতি ফলপ্রসূ হয়েছে, কেন না ১৯৬৭ ও ১৯৬৮ সালের তুলনায় ১৯৬৯ সালে কম সংখ্যক শ্রম বিরোধ শ্রম দপ্তরে উত্থাপিত হয়। ফলে শ্রম ট্রাইব্যুনাল ও শ্রম আদালতে এই বছর দাখিলীকৃত শ্রম বিরোধের সংখ্যাও কমে আসে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যের বেকারীর ভয়াবহতা সমান ভাবেই বর্তমান।

মেকানাইজেসন, র‍্যাশনালাইজেসন, রি-অর্গানাইজেসন এবং অটোমেশনের ভয়াবহতা শ্রমজীবী মানুষের কাছে সমানভাবেই বর্তমান। এই ব্যবস্থাগুলির বিরুদ্ধে শ্রমিকের প্রতিরোধ মালিকের দৃষ্টিতে উৎপাদন বৃদ্ধির পরিপন্থী। বেকারীর ভয়াবহতা যখন এত ব্যাপক, শ্রমজীবি মানুষেরা সংগত কারণেই তাদের চাকুরীর নিরাপত্তার জন্য কর্ম সংকোচনের হাতিয়ার মেকানাইজেসন, র‍্যাশনালাই-জেসন, রি-অর্গানাইজেসন এবং অটোমেশনের বিরোধিতা করে। বত্রিশ দফা কর্মসূচী অনুযায়ী যুক্তফ্রন্ট সরকার চাকুরীর নিরাপত্তার জন্য এবং মালিকের কর্মসংকোচনের ব্যবস্থাগুলির বিরুদ্ধে শ্রমজীবি মানুষের সংগ্রাম দৃঢ়ভাবে সমর্থন করে।

পর পর তিনটি পঞ্চবার্ষিকী পরিকল্পনার ব্যর্থতা, বৈদেশিক লগ্নী ও সাহায্যের ওপর নির্ভরতা এবং সামন্ততান্ত্রিক ও একচেটিয়া পুঁজির তল্পীবাহকতা দেশকে চরম অর্থনৈতিক বিপর্যয়ের মুখে ঠেলে দিয়েছে। এই পরিস্থিতির সবচেয়ে প্রকট রূপ দেখা যায় পশ্চিমবঙ্গে। ১৯৪৭ সাল থেকে কেন্দ্রীয় কংগ্রেস সরকারের একান্ত ইচ্ছাকৃত অবহেলা রাজ্যের অর্থনৈতিক অবস্থার বিপর্যয় আরও ঘনীভূত করেছে। এই অসহনীয় অবস্থার হাত থেকে অব্যাহতি পাবার জন্য এই রাজ্যের সংগ্রামী মানুষ সচেষ্ট। যুক্তফ্রন্ট সরকারের সমালোচকেরা এই সত্যের দিক থেকে মুখ ফিরিয়ে আছেন।

রাজ্যের বেকার মানুষের দুর্ভোগ সম্পর্কে যুক্তফ্রন্ট সরকার সচেতন। এই অবস্থার মধ্যে খানিকটা ভার লাঘব করার জন্য 'বেকার ভাতা' দেবার পরিকল্পনার কথা চিন্তা করা হচ্ছে।

গত সেপ্টেম্বর, ১৯৬৯, পর্যন্ত প্রভিডেন্টফাণ্ড খাতে মালিকের দেয় বকেয়া টাকার পরিমাণ ছিল ২·৫৩ কোটি টাকা; রাজ্যবীমার ক্ষেত্রে এই বকেয়ার পরিমাণ ৯০ লক্ষ টাকা। এর থেকে সুস্পষ্ট যে মালিকের মনোভাব কিছুমাত্র পরিবর্তিত হয় নি। এর প্রতিকারের জন্য বর্তমান শাস্তিমূলক

ব্যবস্থা মোটেই যথেষ্ট নয়। এ বিষয়ে সরকার আরও কার্যকরী ব্যবস্থা গ্রহণ করার কথা বিশেষভাবে চিন্তা করছেন।

বর্ত্তমান শিল্প শ্রমিকের আবাসিক ব্যবস্থা মোটেই যথেষ্ট নয়। এই ব্যবস্থার উন্নতির প্রয়োজনীয়তা অনেকদিন ধরেই অনুভূত হচ্ছে।

সমভাবে রাজ্যবীমার বর্ত্তমান সুযোগ সুবিধা প্রয়োজনের তুলনায় অনেক কম। এই বিভাগের কার্যকলাপ সম্পর্কে জনসাধারণের যথেষ্ট অভিযোগ আছে। এই বিষয়ে অনুসন্ধান করার জন্য একটি তদন্ত কমিটি বসানো হয়েছে। এই কমিটির সদস্য কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংস্থা এবং ইণ্ডিয়ান মেডিক্যাল এ্যাসোসিয়েশনের প্রতিনিধিবৃন্দ এবং শ্রীনিখিল দাস, এম. এল. এ. এই কমিটির চেয়ারম্যান। রাজ্যবীমার কাজের উন্নতি ও সম্ভাব্য দুর্নীতি দূর করার জন্য এই কমিটি সুপারিশ করবে। বহু বিলম্বের পর কেন্দ্রীয় স্থায়ী কমিটি পশ্চিমবঙ্গে দুইটি ই. এস. আই হাসপাতাল নির্মাণের জন্য মঞ্জুরীকৃত দুই কোটি টাকা দেবার সিদ্ধান্ত করেছেন। অবশ্য এই টাকা এখনো রাজ্য সরকারের হাতে এসে পৌঁছয় নি।

পাট শিল্প সম্পর্কে তদন্ত কমিশন নিয়োগ রাজ্যসরকারের এক প্রশংসনীয় প্রচেষ্টা। ১৯৫২ সালের তদন্ত কমিশন আইন অনুসারে এই কমিশন নিয়োগ করা হয়েছে। এর উদ্দেশ্য পাট শিল্প সম্পর্কে সামগ্রিকভাবে অনুসন্ধান করা এবং পাট চাষী, পাট শ্রমিক ও জাতীয় অর্থনীতির স্বার্থে ব্যবস্থা গ্রহণ করার সুপারিশ করা। এই কমিশনের তদন্তের বিষয় খুবই ব্যাপক। আশা করি সকলের সহযোগিতায় এই কমিশন নিয়োগ করার উদ্দেশ্য সফল করবে।

১৯৬৯ সালে ৮২৮টি নূতন ট্রেড ইউনিয়ন রেজিষ্ট্রীকৃত হয়েছে, এদের মোট সদস্য সংখ্যা ৭০,৯৩৩। এই বৎসর ৮৫টি ট্রেড ইউনিয়নের রেজেষ্ট্রি বাতিল হয়ে যায়, যার সদস্য সংখ্যা ছিল ৯৩৭৪। ১৯৬৯ সালের শেষে মোট ইউনিয়নের সংখ্যা দাঁড়ায় ৪৩৯৫টি—যা ১৯৬৮ সালের শেষে ছিল ৩৬৫৩টি।

আলোচিত বৎসরে দুইটি শ্রম সংক্রান্ত আইন পাশ করা হয়—ওয়েষ্ট বেঙ্গল পেমেণ্ট অব সাবসিসটেন্স এ্যালাউন্স বিল এবং ট্রেড ইউনিয়নের (ওয়েষ্ট বেঙ্গল এ্যামেণ্ডমেণ্ট) বিল। প্রথম বিলটি ইতিমধ্যে অনুমোদন লাভ করেছে এবং ১লা মার্চ, ১৯৭০ থেকে কার্যকরী করা হয়েছে। দ্বিতীয় বিলটি এখনো অনুমোদনের অপেক্ষায় আছে।

চলতি বছরে আরও কয়েকটি শ্রম আইন বিষয়ক ব্যবস্থা গ্রহণের প্রস্তাব আছে। শ্রমজীবি মানুষের অধিকারের উন্নতিকল্পে শিল্প বিরোধ আইনের বিভিন্ন ধারার পরিবর্ত্তন ও পরিবর্ধন করার উদ্দেশ্যে একটি বিল আনা হবে। আরও দুটি বিল রচিত হচ্ছে—প্রথমটি বাধ্যতামূলক গ্রাচুয়িটি প্রথার প্রবর্ত্তন বিষয়ক এবং দ্বিতীয়টি এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ মারফত বাধ্যতামূলক নিয়োগ ব্যবস্থার প্রবর্ত্তন করা। এই বিলগুলি আইন সভায় আনার পূর্বে কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের প্রতিনিধিদের সংগে আলোচনা করা হবে যাতে সরকারের প্রচেষ্টা বেশীর ভাগ লোকের পক্ষে গ্রহণ যোগ্য হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুষ্ঠু জীবন ধারণের জন্য 'প্রয়োজন ভিত্তিক মজুরীর' দাবী খুবই বাস্তব। ১৯৬৯ সালের অভিজ্ঞতায় দেখা যায় যে এই দাবী অস্বীকার করার নীতি শোচনীয়ভাবে ব্যর্থ হবে। প্রয়োজন ভিত্তিক মজুরী আদায় করার জন্য শ্রমজীবি মানুষের সংগ্রাম যুক্তফ্রণ্ট সরকার সম্পূর্ণভাবে সমর্থন করে এবং এই সংগ্রামের সমর্থনে সর্বশক্তি নিয়ে শ্রমিকের পাশে এসে দাঁড়াবে।

যুক্তফ্রণ্ট সরকার ৩২ দফা কর্মসূচী প্রয়োগ করার মাধ্যমে মেকানাইজেসন, র‍্যাশানালাইজেসন, রি-অর্গানাইজেশন ও অটোমেশনের কর্মসংকোচন নীতির বিরুদ্ধে শ্রমজীবি মানুষের ন্যায়সঙ্গত

আন্দোলন সমর্থন করবে। ক্যাসুয়াল লেবার ও ঠিকাদারী শ্রমিক প্রথার ন্যায় শ্রমিক শোষণ নীতির বিরোধী শ্রমিক আন্দোলনও সরকার সমর্থন করবে।

— রাজ্যের জনজাগরণ ১৯৬৯ সালে যুক্তফ্রন্টের বিভিন্ন কার্যাবলীর মাধ্যমে পুষ্টিলাভ করে এই প্রত্যয় নিয়ে এসেছে যে শ্রম সম্পর্কের পুরানো ধারণা পরিবর্তিত হয়েছে এবং শ্রমজীবি মানুষের ন্যায়সঙ্গত দাবী উপেক্ষা করার কোন সুযোগ আর নেই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলে আমার বাজেট বরাদ্দ মঞ্জুরের জন্য এই সভায় উপস্থিত করছি।

## পরিশিষ্ট 'ক'

| বৎসর | শ্রম অধিকার কর্তৃক প্রাপ্ত মোট শিল্প বিরোধের সংখ্যা | শ্রম অধিকার কর্তৃক মীমাংসাকৃত শিল্প বিরোধের সংখ্যা | শিল্প ট্রাইবুনালে ও শ্রম বিচারালয় প্রেরিত মোট মামলার সংখ্যা |
|---|---|---|---|
| ১৯৬৬ | ৯৪৫৯ *(৭৮১) | ৬২৫৫ **(৮৩৬) | ১৪০২ |
| ১৯৬৭ | ১৩৫৩৫ *(১২৩৪) | ৯১৭১ **(১৪০৯) | ১৮৪৩ |
| ১৯৬৮ | ১৩৮৮৮ *(১০২০) | ১১০২৩ **(১৩৪৯) | ১৭১১ |
| ১৯৬৯ | ১২৮৩৬ *(৯৬৭) | ৮৯৮৮ **(২৭ ৮) | ১১৯৭ |

*বোনাস সংক্রান্ত বিরোধ

**বিরোধ নিষ্পত্তির সংখ্যা।

## পরিশিষ্ট 'খ'

১। শিক্ষাগত যোগ্যতার ভিত্তিতে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের তালিকাভুক্ত কর্মপ্রার্থীগণের হিসাব।

| শ্রেণী | ১৯৬৯ সালের ৩১শে ডিসেম্বর | | | ১৯৬৮ সালের ৩১শে ডিসেম্বর | | | বৃদ্ধি হ্রাস (—) |
|---|---|---|---|---|---|---|---|
| | পুরুষ | মহিলা | মোট | পুরুষ | মহিলা | মোট | |
| (১) স্কুলফাইনাল বা উহার সমতুল | ৬০৯৩৫ | ৬৫৩৮ | ৬৭৫৭৩ | ৬৭০২৫ | ৬৮৬৯ | ৭৩৮৯৪ | ( ) ৮ |
| (২) আণ্ডার গ্রাজুয়েট (হায়ার সেকেণ্ডারী/ইন্টার মিডিয়েট সমেত) | ৭০১৩২ | ১২০৭২ | ৮২২০৫ | ৫৬৩৪০ | ১১২৬৬ | ৬৭৬০৬ | ( ) ২১.৬ |
| (৩) গ্রাজুয়েট ও তাহার উর্দ্ধে— | | | | | | | |
| (ক) ইঞ্জিনীয়ারিং | ৬৫৫ | ৭ | ১৬৬২ | ১৯৭২ | ৩ | ১৯৭৫ | ( ) ১৫.৮ |
| (খ) মেডিকেল | ৫৫ | ৮ | ৬৩ | ২১ | ৫ | ২৬ | ( ) ১৪২.৩ |
| (গ) অন্যান্য | ২৫৯৭১ | ৫৪০৮ | ৩১৭০৯ | ২২৩০০ | ৪৫২৮ | ২৬৮২৮ | ( ) ১৮.২ |
| | ১৫৮৭৪৯ | ২৪৪৬৩ | ১৮৩২১২ | ১৪৭৬৫৮ | ২২৬৭১ | ১৭০৩২৯ | ( ) ৭৭.৬ |

২। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির মাধ্যমে চাকরীর হিসাব।

| | ১৯৫২ | ১৯৫৭ | ১৯৬১ | ১৯৬৭ | ১৯৬৮ | ১৯৬৯ |
|---|---|---|---|---|---|---|
| (১) রেজিষ্ট্রীকৃত কর্মপ্রার্থীর সংখ্যা | ১৬৫৭৮৯ | ২১১০২২ | ৩০৭৩৭৬ | ৩৩২৬৬৬ | ৩২০৮৫২ | ৩৪০৮ |
| (২) চাকরী প্রাপকের সংখ্যা | ৩৫৫৭৯ | ১৮০৮০ | ২৩০২০ | ৩৩০৭৬ | ৩২৭৭০ | ২৬০৬ |
| (৩) বৎসরের শেষে তালিকা ভূক্ত কর্মপ্রার্থীর সংখ্যা | ৬২৩২১ | ১৬৭০৫১ | ৩২৮২৯১ | ৪৪৫৬৭৩ | ৪৪৪৮১৩ | ৪৯৯৬ |
| (৪) বৎসরে বিজ্ঞাপিত শূন্য পদের সংখ্যা | ৪২৩০৯ | ২৭৫৬৮ | ৫৯৫৯৪ | ৫৫১৬৬ | ৬০৯৮৮ | ৪৬৭৩ |

৩। বিজ্ঞাপিত শূন্যপদ এবং এম্প্লয়েমেন্ট এক্স্চেঞ্জের মাধ্যমে চাকুরী প্রার্থীর হিসাব।

| | বিজ্ঞাপিত শূন্যপদ | | চাকুরীপ্রার্থী | |
|---|---|---|---|---|
| | ১৯৬৮ | ১৯৬৯ | ১৯৬৮ | ১৯৬৯ |
| কেন্দ্রীয় সরকার | ১১৭৪২ | ৯৪৬৬ | ৫৩৬৬ | ৫৭৫৯ |
| রাজ্য সরকার | ১৭৩৭ | ১২৬৫ | ৫৮২ | ৬২৬ |
| আধা সরকারী এবং স্থানীয় সংস্থা | ১৭৭২২ | ১৪৩৭৫ | ১৩২৬৬ | ১১৩৫৪ |
| বেসরকারী | ২৯৭৮৭ | ২১৬২৫ | ১৩৫৫৭ | ৮৩২৪ |
| মোট | ৬০৯৮৮ | ৪৬৭৩১ | ৩২৭৭০ | ২৬০৬৩ |

## পরিশিষ্ট—'গ'

১। কারখানা আইন সংক্রান্ত বিভিন্ন বিধি লঙ্ঘন করিবার জন্য কারখানা আইনের প্রধান পরিদর্শকের অফিস হইতে ১৯৬৯ সালে যে সমস্ত মামলা দায়ের করা হইয়াছিল তাহার হিসাব।

| | মামলার সংখ্যা |
|---|---|
| (ক) নিরাপত্তা সংক্রান্ত বিধি না মানিয়া চলার জন্য | ১৩১ |
| (খ) স্বাস্থ্য সংক্রান্ত বিধি না মানিয়া চলার জন্য | ৭ |
| (গ) কল্যাণমূলক বিধি না মানিয়া চলার জন্য | ২১ |
| (ঘ) কারখানার স্থান সম্বন্ধে ও বাড়ী তৈয়ারী করিবার সময়ে আইনানুগ অনুমতি না নেওয়ার জন্য | ৬ |
| (ঙ) পায়খানা ও প্রস্রাবাগার তৈরী না করার জন্য | ৮ |
| (চ) বেআইনীভাবে চাকরী দেওয়ার জন্য | ৭ |

| | মামলার সংখ্যা |
|---|---|
| (ছ) রেজিস্ট্রেশন ও লাইসেন্স ছাড়া কারখানা চালাইবার জন্য | ৩৫ |
| (জ) কারখানা আইন অনুসারে ছুটি সংক্রান্ত বই, নোটিশ, রেজিষ্টার ইত্যাদি না রাখার জন্য | ১৩৮ |
| (ঝ) মজুরী দেওয়ার তারিখ বিজ্ঞাপিত না করার জন্য এবং মজুরী প্রদান আইন অনুসারে মজুরী সংক্রান্ত রেজিষ্টার না রাখার জন্য | ৪ |
| মোট | ৩৫৭ |

২। ১৯৬৯ সালে পশ্চিমবঙ্গের কারখানাগুলিতে মারাত্মক দুর্ঘটনার সংখ্যা ১১২

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, এই 'লেবার ইন ওয়েষ্ট বেঙ্গল' বইটা আমরা আগে থেকেই পাই। কিন্তু এবারে মন্ত্রীমহাশয়ের ভাষণের মধ্যে পেলাম। এই বইটা দেবার তাৎপর্য্য কি আমি বুঝতে পারছি না, কারণ এটা দেখার সময় আমাদের নেই। এটা দেখেই আমাদের আলোচনা করতে হবে।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, এই 'লেবার ইন ওয়েষ্ট বেঙ্গল' বইটা আমরা এখন পেলাম। আপনি এখন হাউস বন্ধ করে দিন, কারণ এতে অনেক তথ্য। আমাদের সেটা দেখতে হবে।

(After adjournment)

[3-20—3-30 p.m.]

**Mr. Speaker** : All the cut motions are in order and are taken as moved. I call upon Shri Siddhartha Shankar Ray to speak.

**Shri Gyan Singh Sohanpal :** That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Pijush Kanti Mukherjee** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Santosh Kumar Roy** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Sachindra Mohan Nandy** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Gyan Sing Sohanpal** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Santosh Kumar Roy** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Debendra Nath Mahata** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Dr. Nalinaksha Sanyal** : That the amount of the demand be reduced by Rs. 100.

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম বিভাগের কাজকর্মের ব্যাপার নিয়ে অত্যন্ত শান্ত পরিবেশে আলোচনা করা দরকার। কারণ বাংলাদেশের যে ছবি আমরা দেখতে

পাচ্ছি তাতে অধিকাংশ মানুষ অত্যন্ত চিন্তিত এবং বিশেষ করে শ্রমিকরা। যে কোন প্রদেশের শ্রমবিভাগের কার্য্যকলাপের বিচার যদি সুষ্ঠভাবে করতে চান তাহলে তাদের প্রধানতঃ ৫টি দৃষ্টিভঙ্গী নিয়ে শ্রমবিভাগের কার্য্য পর্য্যালোচনা করতে হবে। প্রথমতঃ বর্তমানে কর্মসংস্থানের যে হার আছে সেই বর্তমান হারটা চালু রাখা হয়েছে কি ? তার থেকে কম maintenance of existing rate of employment। দ্বিতীয় জিনিষ যেটা দেখতে হবে সেটা হচ্ছে মালিক এবং শ্রমিকদের মধ্যে একটা সুস্থ সম্বন্ধ আছে কিনা অর্থাৎ Is there any healthy relationship ? or Is there a healthy industrial relationship ? তৃতীয় দেখতে হবে যে বর্তমান যে working condition সেটার improvement-এর জন্য শ্রমবিভাগ কি কি করেছে। ৪ নম্বর দেখতে হবে যে wage structure যেটা সেটা improve করার জন্য in keeping with the economy of the country শ্রমবিভাগ কি করেছে। অর্থাৎ improve the wage structure in keeping with the economy of the country. আর ৫ নম্বর দেখতে হবে যে শ্রমবিভাগ পক্ষপাতিত্ব দোষে দুষ্ট কিনা ? এই ৫টি দৃষ্টিভঙ্গী নিয়ে আমাদের বিচার করতে হবে বর্তমান শ্রমদপ্তর কিভাবে চালিত হচ্ছে। মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় তার বক্তৃতায় ২টি বিষয়ে খুব গর্বিত। তিনি গর্বের সঙ্গে বলেছেন একটা জিনিষ যে "শ্রমিক আন্দোলন ঐক্যবদ্ধভাবে এগিয়ে চলেছে ; সাধু। দ্বিতীয় যেটা তিনি বলেছেন যে, ৪টি বড় বড় শিল্পে বেতন বৃদ্ধি ঐক্যবদ্ধ শ্রমিক আন্দোলনের জন্য হয়েছে, সাধু। কতদূর তার এই বক্তব্য সত্য সেটা আমাদের যাচাই করে দেখতে হবে। যদি ঐ ৫টি দৃষ্টিভঙ্গী যেটা পূর্বে বলেছি, সেই ৫টি দৃষ্টিভঙ্গী থেকে আমরা যদি বিষয়টা বিশ্লেষণ করি তাহলে ঐ ২টি যেটা গর্বের বিষয় মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় বলেছেন, সেই বিষয় ২টি আলোচনা করা যাবে। প্রথমে নেওয়া যাক existing rate of employment-টা maintain করতে পারেন কিনা ? শ্রমমন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রথম অভিযোগ হচ্ছে আজকে আধ ঘণ্টা আগে এই ছাপান একটি পুস্তিকা পেলাম। এটা একটু আগে পেলে সুবিধা হত। আসলেও আমার প্রথম অভিযোগ হবে Labour in West Bengal-এর কোনরকম Statistics নেই। Unemployment সম্বন্ধে কোন রকম Statistics নেই। আমি বলবো না যে কংগ্রেসের ছিল। কংগ্রেসের ছিলনা সেটা আমি বারবার দাঁড়িয়ে বলেছি যে আনএমপ্লয়মেন্ট ষ্ট্যাটাসটিক্স ঠিক মত রাখা হয় না। গত বছর মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার স্মরণ থাকতে পারে আমি পরিষ্কার বলেছিলাম যে প্রত্যেকটি ব্লক লেভেলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ যাতে ইণ্ডাষ্ট্রিয়াল এমপ্লয়মেন্ট এবং এগ্রিকালচ্যারাল এমপ্লয়মেন্ট কত আছে তার একটা পরিষ্কার ছবি তাতে পাবেন সেটা যতক্ষণ পর্য্যন্ত না পান ততক্ষণ কোন সমস্যার সমাধান হতে পারেনা। এটা আমি বছর বছর বলে গেছি যে পশ্চিমবঙ্গ সরকারে যেই থাকুন না কেন সেটা আজ পর্য্যন্ত কেউই করেননি। আমরা আশা করেছিলাম এই যে বৈপ্লবিক সরকার যাঁরা এখন গদিতে বসেছেন, হয়তো তাঁরা এইরকম বৈপ্লবিক নীতি নেবেন ব্লক লেভেলে বেকার সমস্যা কত গভীর এটা দেখার চেষ্টা করবেন। কিন্তু দুঃখের বিষয় বলতে বাধ্য হচ্ছি এই সরকার কোনরকম চেষ্টা করেনি বেকার সমস্যার সমাধান করতে বা কোন একটা সমাধানে আসতে। ষ্ট্যাটিসটিক্স যেটা আপনারা দেন সেটা আমি বিশ্বাস করিনা। ১৯৫৮ সালে যখন আমি মন্ত্রী পদ থেকে পদত্যাগ করেছিলাম তখন জানতাম যে অন্ততঃপক্ষে ১৫ লক্ষ বেকার আছে। আজ যদি ঠিকমত ষ্ট্যাটিসটিক্স করে দেখা যায় তাহলে দেখতে পাওয়া যাবে যে ২০ লক্ষ মানুষ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ওয়েট করছে—সেটা এগ্রিকালচার্যাল আনএমপ্লয়মেন্ট হতে পারে বা ইণ্ডাষ্ট্রিয়াল আনএমপ্লয়মেন্ট হতে পারে। এটা একটা বিরাট সমস্যা,—তা আপনারা যতই শ্লোগান দিন আর যাই করুন এই সমস্যার সমাধান হবে না—এই সমস্যা ইউনিয়নে ইউনিয়নে মারামারী করে কিছুই হবেনা। যদি এর সমাধান করতে চাই তাহলে একটা সর্বদলীয় কমিটি করে চিন্তা করুন—চিন্তা করে এমন সিদ্ধান্তে আসুন যে সিদ্ধান্ত প্রকৃতপক্ষে আমাদের বাংলাদেশের যেসব ভাইবোনরা দিনের পর দিন গিয়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে দাঁড়িয়ে

আছে তার একটা ব্যবস্থা করা হবে। শুধু লেবার লিডার হয়ে বক্তৃতা দিলে কিছু হবেনা—আমাদের বেকার সমস্যা সম্বন্ধে সচেতন থাকতে হবে।

( সরকার পক্ষ থেকে : আপনি করুন লেবার লিডার হয়ে। )

আমি লেবার লিডার হতে চাইনা, যা আছি তার দায়িত্ব যদি পালন করতে পারি তাহলে নিজেকে ধন্য বলে মনে করবো। আজকে যে রেসপনসিবিলিটি জনসাধারণ আমার উপর দিয়েছেন তা ডিসচার্জ করতে আমি চেষ্টা করবো। আপনাদের মত মুখে বক্তৃতা দিয়ে আমি আনএমপ্লয়মেন্ট সমস্যার সমাধান করতে চাই না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট স্পীচে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন ২৮নং পাতায় দি এমপ্লয়মেন্ট পোজিসন exhibited a downward trend during 1969.

এটা সর্বজনস্বীকৃত যে আনএপ্লয়মেন্ট পোজিসন ডাউনওয়ার্ডে চলে গেছে। কতটা গেছে সে সম্বন্ধে কোন স্বষ্ঠ পরিসংখ্যান নাই যার ভিত্তিতে কোন মানুষ কোন সিদ্ধান্তে আসতে পারে। যে তথ্য ইকনমিক রিভিউ দিয়েছে সেই তথ্যের উপর ভিত্তি করে যদি আপনি সিদ্ধান্তে আসতে চান তাহলে আমি সাবধান করে দেবো শ্রমমন্ত্রীকে বলবো যে আপনি নিদারুণ ভুল করছেন। এই যে লেবার ইন ওয়েষ্ট বেঙ্গল—এই যে ডিসকাসন করেছেন সেই ডিসকাসনের বেসিস একেবারে ভুল। সেই decision does not amount to a decision at all.

আপনি যে ইকনমিক রিভিউর বই দিয়েছেন সেই ইকনমিক রিভিউয়ের ৩২ পাতায় কতকগুলি তথ্য দিয়েছেন সেই তথ্যগুলিতে স্বীকার করে নিয়েছেন যে ১৯৬৭ সালে কলকারখানাতে ৮ লক্ষ ৩২ হাজার মানুষ নিযুক্ত ছিল—১৯৬৮ সালে সেটা হোল ৮ লক্ষ ১৭ হাজার—১৫ হাজার মানুষ বেকার হয়ে গেছে তাদের কর্মসংস্থান চলে গেল এই ১ বছরের ভিতর। আমি বলছি তার থেকে অনেক হাজার মানুষের কর্মসংস্থান চলে গেছে। এই রকম কোল মাইনসে ১৯৬৭ সালে কর্মরত ছিল ১ লক্ষ ২২ হাজার মানুষ—১৯৬৮ সালে দেখেছি ১ লক্ষ ১১ হাজার মানুষ এবং ১৯৬৯ সালে মার্চে দেখছি ১ লক্ষ ৯ হাজার।

[3-30—3-40 p. m.]

কমে গিয়েছে, কিন্তু তার চেয়েও অনেক বেশী কমেছে। তার জন্যই বলছি যে অনুসন্ধান করুন। প্ল্যান্টেশনে দেখছি ১৯৬৭ সালে ছিল ১ লক্ষ ৯০ হাজার মানুষ নিযুক্ত, আর ১৯৬৮ সালে ১লক্ষ ৮৩ হাজার মানুষ, কমে গিয়েছে। এমপ্লয়মেন্ট রেজিষ্টার সম্বন্ধে যে তথ্য দিয়েছেন ৩১ নম্বর পাতায়, তাতে দেখতে পাচ্ছি যে ১৯৬৯ সালে সেপ্টেম্বর মাস পর্য্যন্ত ছিল ৪ লক্ষ ৬৬ হাজার ৯০০ মানুষ যারা রেজিষ্ট্রী করেছে, আর নোটিফায়েড হয়েছে কত? নোটিফায়েড হয়েছে মাত্র ৩৫ হাজার, আর এমপ্লয়েড হয়েছে মাত্র ২০ হাজার ৭০০ মানুষ। যেখানে ৪ লক্ষ ৬৬ হাজার মানুষ রেজিষ্ট্রি করেছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে, সেখানে এমপ্লয়েড হয়েছে মাত্র ২০ হাজার ৭০০ মানুষ। এছাড়া রেজিষ্ট্রির বাইরে যে কত হাজার মানুষ আছে, তার হিসাব করা যাবেনা যতক্ষণ পর্য্যন্ত না প্রকৃত সদিচ্ছা আপনার হয়। প্রকৃত কি তথ্য সেটা জানা যায়। এটা যে ভুল তা বুঝা যায়। ইকনমিক রিভিউতে যা বলেছেন আর বাজেট স্পীচে যা বলেছেন তাতে দু রকম। বাজেট স্পীচের ২৮ পাতার সঙ্গে ইকনমিক রিভিউ-এর ৩১ পাতা দেখবেন, বাজেট স্পীচে এককথা বলা হয়েছে, আর ইকনমিক রিভিউতে আর এক ফিগার দেওয়া হয়েছে। তাহলে কোন্‌টা ঠিক? বাজেট স্পীচে মুখ্যমন্ত্রী যেটা বলেছেন সেটা না ইকনমিক রিভিউতে যে ফিগার দিয়েছেন সেটা? আমার মতে দুটোর ভিতর একটাও ঠিক নয়। দুটোই ভুল। আসল কথা হচ্ছে এর থেকে ১০-১৫ গুণ মানুষ বেশী বেকার আছে বাংলাদেশে। আপনারা অষ্ট্রীচের মত বালির মধ্যে মাথা গুঁজে দিয়েছেন,

দেখতে পাচ্ছেননা বেকার সমস্যা কি নিদারুণ। এই সমস্যার সমাধান মারামারি কাটাকাটিতে হবেনা। ইউনিয়ন রাইভাল্‌রি বন্ধ করুন, না বন্ধ করলে এই সমস্যার সমাধান কোন দিন করতে পারবেন না। (শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়: কি কারণে কমেছে?) বীরেন রায় মশায় প্রশ্ন করলেন কি কারণে কমেছে? উনি যা জিজ্ঞাসা করলেন তার উত্তর আমি ওঁদেরই বই দেখে দিচ্ছি। মাননীয় যতীনবাবু চলে গেলেন। তিনি সেদিন আমাকে বললেন শ্রমিকদের বিরুদ্ধে কথা বললে ঘেরাও করবেন। ইকনমিক রিভিউ আমাদের বই নয়, যুক্তফ্রন্ট সরকারের বই। জুট মিলে ষ্ট্রাইক হয়েছে। main reason for the prevailing malady in industry—তিনি বলেছেন ডিফিকাল্টিজ in supply of raw materials and strike in the jute mill were the main reasons for the prevailing malady in the industry.

বীরেনবাবু আশা করি সন্তুষ্ট হবেন, ইকনমিক রিভিউ-এর উত্তর শুনে। কিন্তু এই উত্তর আমি মানছি না। Strike is not the real malady. রীয়েল ম্যালাডি হচ্ছে পরস্পরের ঝগড়া। এই যে ট্রেড ইউনিজমের ঝগড়া যদি বন্ধ না করেন তাহলে ইণ্ডাষ্ট্রিয়েল আনরেষ্ট এমনভাবে বাঁক নেবে যে সেটা সামলাবার শক্তি জ্যোতি বসু মহাশয়েরও থাকবেনা, আর কেষ্টপদবাবুরতো কথাই নাই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি একটু এঁদের নামগুলি দেখুন। আমাদের হরেকৃষ্ণবাবু, আমাদের কেষ্টপদবাবু, আমাদের ভক্তিভূষণবাবু—দেব দেবতাদের নাম অনেক আছে, কিন্তু তাঁরা এই ম্যালাডি থামাতে পারবেননা যদি না পরস্পরের ঝগড়া বন্ধ করেন।

দ্বিতীয় টেষ্ট দৃষ্টিকোণ যেটা of existing rate of employment এটা বেড়েছে কিনা, আমি বলবো এক্‌জিষ্টিং রেট অব এমপ্লয়মেণ্টও ওঁরা রাখতে পারেননি, নূতন এমপ্লয়মেণ্ট-এর কথা ছেড়েই দিলাম। মেইণ্টেনান্স অব healthy industrial relationship-এর কথা কি বলব? আমাদের কেষ্টবাবু বইয়েতে দিয়েছেন, সেই ইকনমিক রিভিউ থেকে একটু পরে আমি বক্তব্য রাখব। এটা কি যুক্তফ্রন্টের কথা না কি মার্কসিষ্ট কমিউনিষ্ট-এর কথা? আমি ধরে নিচ্ছি এটা যুক্তফ্রন্টের কথা।

ইকনমিক রিভিউতে বলা হয়েছে, ম্যানেজমেণ্ট, লেবার রিলেসনসিপ showed signs of alarming aggravation till September 1969 as would be clear from the following table. একথা বলে এতে একটা টেবেল দিয়েছে যে টেবেলটা আরও ভালভাবে লেবার ইন ওয়েষ্ট বেঙ্গল—এ দেখান হয়েছে। এই লেবার ইন ওয়েষ্ট বেঙ্গলের ২নম্বর পাতায় আমরা দেখছি ১৯৬০ সালে কংগ্রেস আমলে যেখানে নাম্বার অব ষ্টপেজ ছিল ২৮৮, নাম্বার অব ম্যানডেস লষ্ট ছিল ১৯ লক্ষ ৮৪ হাজার ৪৭০ এবং নাম্বার অব মেন ইনভলভড ছিল ১লক্ষ ৩৩ হাজার ৬৫৪জন সেখানে ১৯৬৯ সালে যুক্তফ্রন্টের আমলে দাঁড়াল নাম্বার অব ষ্টপেজ ৯০৩, নাম্বার অব মেন ইনভলভড ৬ লক্ষ ৮৪ হাজার ৯২৩, নাম্বার অব ম্যানডেস লষ্ট ৯৯ লক্ষ ৩১ হাজার ৩৭৮। অর্থাৎ কিনা প্রায় ১ কোটি ম্যানডেস লষ্ট হয়েছে একমাত্র ১৯৬৯ সালে। তারপর এই লেবার ইন ওয়েস্ট বেঙ্গলের ১ নম্বর পাতায় দেখুন ১৯৬০ সালে যেখানে ৫ হাজার ৩৯২টি ইণ্ডাষ্ট্রিয়াল ডিসপুট হয়েছিল সেখানে ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট সরকারের আমলে দেখা যাচ্ছে ইণ্ডাসট্রিয়াল ডিসপুট হোল ৯ হাজার ৯১১টি—অর্থাৎ প্রায় ডবল। ঘেরাওর ব্যাপারে দেখা যাচ্ছে ৮ নম্বর পাতায় ১৯৬৯ সালের জানুয়ারী মাসে মাত্র ২টি ঘেরাও হয়েছে এবং তখন যুক্তফ্রন্ট সরকার ছিলনা, ১৯৬৯ সালে ফেব্রুয়ারী মাসে ৫টি ঘেরাও হয়েছে এবং তখনও যুক্তফ্রন্ট সরকার ছিলনা। কিন্তু ১৯৬৯ সালের মার্চ মাসে দেখলাম প্রায় মাসে ৩০/৪০/৫০টি করে ঘেরাও হয়েছে। এই যে ১ বছরে ৫১৭টি ঘেরাও হয়েছে তারমধ্যে ২টি হয়েছে জানুয়ারী মাসে, ৫টি হয়েছে ফেব্রুয়ারী মাসে এবং বাকী ৫১০টি ঘেরাও হয়েছে ১০ মাসে যুক্তফ্রন্ট সরকার আসার পরে। দুদিন আগে বাংলাদেশের মুখ্যমন্ত্রী বলেছেন, শিল্পপতি

কেউ এখানে থাকবেনা। এখানে যদি এরকম ঘেরাও হয় তাহলে কে থাকবে? এটা আমার কথা নয়, আমাদের মুখ্যমন্ত্রীর কথা। মুখ্যমন্ত্রী যে একথা বলেছেন সেটা কেউ কি অস্বীকার করতে পারবেন? তারপর এই যে ৯৬৭টি বোনাস ডিসপুট হয়েছে তার মধ্যে সেটেল করেছেন কয়টা? নাইন সিক্সটি সেভেন বোনাস ডিসপুটস্ ওয়েয়ার রেইজড, হাউ মেনি হ্যাজ দি লেবার মিনিষ্টার বিন এবেল টু সেটেল? এত কম সেটেল হয়েছে যেটা বলে আমি আর ওঁকে লজ্জা দেবনা। তারপর দৃষ্টিভঙ্গী যেটা বলেছেন সেটা দেখতে হবে। ইম্প্রুভিং ওয়ার্কিং কণ্ডিসন্স। এই ওয়ার্কিং কণ্ডিসনটা ওয়ার্কারদের কতটা ইম্প্রুভ করেছে? আমরা দেখছি যুক্তফ্রন্টের আমলে সার্ভিস কণ্ডিসন চেঞ্জ কোথাও হয়নি।

[3-40—3-50 p m]

ওয়েজেসের কথা আলাদা, সেটা পরে আসছি। সার্ভিস কণ্ডিশন চেঞ্জ কোথাও বিশেষ হয়নি। দ্বিতীয়তঃ সাসপেনশনের জন্য যে আইন করেছেন, সেটা নতুন কিছু করেননি, যদি ষ্ট্যাণ্ডিং অর্ডার এক্টের, যেটা কেন্দ্রীয় সরকার পাশ করেছে, সেটা যদি কেউ ভাল করে পড়ে দেখেন তাহলে দেখতে পাবেন সাসপেনশন এ্যাক্ট আপনাদের এত হামবড়াই করে করবার দরকার ছিলনা, কেন্দ্রীয় সরকারই সেই ব্যবস্থা করে দিয়েছে। তৃতীয়তঃ ইণ্ডাষ্ট্রিয়াল হাউজিং কোয়াটার্স সেটা কতদূর হয়েছে? ৪র্থ এমপ্লয়িজ ক্যানটিন্স—এমপ্লয়িজ ক্যানটিন্স সম্বন্ধে কি ব্যবস্থা করেছেন আপনারা যাতে সেটা আরও সুষ্ঠভাবে চলে, ফিফ্থ—এ্যামিনিটিজ ফর নাইট শিফট ওয়ার্কার্স আপনারা কি দিয়েছেন? ৬নং ১ বছর যুক্তফ্রন্ট সরকার গদিতে অধিষ্ঠিত, আজ পর্যন্ত আপনারা গ্রাচুয়িটি এ্যাক্ট আনতে পারেননি। কেরালায় অচ্যুত মেনন গদিতে আসার ১ মাসের মধ্যে গ্রাচুয়িটি এ্যাক্ট এনেছেন। আপনারা ২ বছর হয়ে গেল, এখনও গ্রাচুইট এ্যাক্ট আনতে পারেননি। এছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি গত বছরের বাজেটের ১৩১ পাতা দেখেন তাহলে দেখতে পাবেন যে ডেভলপমেণ্ট স্কীম সম্বন্ধে কতকগুলো কথা বলা হয়েছিল। তাতে বলা হয়েছিল মডেল লেবার ওয়েলফেয়ার centres and holiday homes, man-power and employment, Employees' State Insurance Scheme, production of films, strengthening of industrial relations machinery, industrial hygiene scheme, opening of a productivity unit, testing up of a testing laboratory for examination of boilers, statistical research unit, development of voluntary jointconsultative machinery, organisation of fair price shops, consumer co-operative stores for industrial labours, opening of production cum co-operative society on the model labour welfare centres, institute for industrial safety and health, improvement of statistics of industrial accidents and wages, employment and wages.

এই অনেকগুলো বলা হয়েছিল। এবার কি দেখছি, খালি আছে মডেল লেবার ওয়েলফেয়ার সেণ্টার এ্যাণ্ড হলিডে হোম্স, তারজন্য কত টাকা দিয়েছেন? বাজেট বরাদ্দে এখান থেকে ১ পয়সা দেখছি না। যদিও কেন্দ্রীয় সরকার থেকে ফোর্থ ফাইভ ইয়ার প্ল্যানে বলা হয়েছে যে ১লক্ষ ২৮ হাজার টাকা দেবেন এটার জন্য। এমপ্লয়িজ ষ্টেট ইনসিয়োরেন্স স্কীম আর সেটিং আপ অফ এ টেষ্টিং লেবোরেটারী ফর এক্জামিনেশন অব বয়লার্স, এছাড়া আর যতগুলো আইটেম পড়লাম, একটা বিষয়েও কিছু বলা হয়নি এই বাজেটে। এই অর্গানাইজেশন অব ফেয়ার প্রাইস শপ্স consumer co-operative stores for industrial labour, opening of production cum co-operative society in model labour welfare centres, institute for industrial safety and health.

এইগুলোর কি হলো, কতদূর এগুলো, এই বিষয়ে কোন নাম নেই বাজেটের মধ্যে, জানিনা কোথায় আছে। শ্রমমন্ত্রী মহাশয় হয়তো বলবেন যে সেইগুলো বাজেটের মধ্যে দিতে ভুলে গেছেন, তাঁর ফাইলে আছে। জানিনা, জানতে চাই তাঁর কাছ থেকে, তিনি নিশ্চয়ই বলবেন। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, চতুর্থ দৃষ্টিভঙ্গী হচ্ছে যে ওয়েজ ষ্ট্রাকচারটা ইম্প্রুভ করা হয়েছে কিনা। ইন কিপিং উইথ দি ইকনমি অব দি কানট্রি কংগ্রেসের আমলে, আপনারা যাকে ঘৃণ্য কংগ্রেস বলেন, সেই কংগ্রেস কলকারখানা থাতে পার ক্যাপিটা এ্যান্যুয়েল আর্নিংস, যারা ৪০০ টাকার কম মাইনে পান, ১৯৫৮ সাল থেকে ১৯৬৮ সালের ভেতর এই ১০ বছরে নাইনটি পার্সেণ্ট ইনক্রিজ করেছে। আর সেটা আমার কথা নয়, সেটা এই যুক্তফ্রণ্ট সরকারের যে ইকনমিক রিভিউ আছে, তার যদি ৩০ পাতা দেখেন তাহলে দেখতে পাবেন যে ওরাই স্বীকার করছেন যে নাইনটি পার্সেণ্ট ইনক্রিজ হয়েছে ১৯৫৮ সাল থেকে ১৯৬৮ সালের মধ্যে।

Was Rs. 1,180 in 1958 and Rs. 2, 245 in 1968 showing an increase of 90 per cent over a period of 10 years.

১৯৫৮ সালে ছিল এক হাজার এক শত আশী, average earning সেটা ১৯৬৭ সালে ২ হাজার ৩০ এবং ১৯৬৮ সালে ২ হাজার ২৪৫ হয়েছে। প্রতি বছর ১৯৫৮ সাল থেকে percentage ক্রমশ বেড়ে গেছে। সেই রকমভাবে কয়লার খনিতে যদি যাই তাহলে দেখবো ১৯৫২ সালে যেখানে ১১ টাকা ৮৮ পয়সা ছিল উইকলি এ্যাভারেজ আরনিং, ১৯৬৭ সালে কংগ্রেস আমলে কংগ্রেস আমল থাকা পর্য্যন্ত দেখা যাচ্ছে ৩৭ টাকা ৩৬ পয়সা, সেটা বেড়ে গেছে অর্থাৎ কিনা ৩০০ পারসেণ্ট ইনক্রিজ হয়েছে ১৬ বছরে। এর থেকে ভাল হওয়া উচিত ছিল এটা আমি স্বীকার করি কিন্তু কংগ্রেস একদম কিছু করেনি খালি শ্রমিকদের পদদলিত করেছে এই কথা বললে আমাকে এই সব কথা বলতে হয়। ইকনমিক রিভিউ এর ৩০ পাতায় দেখবেন আপনাদেরই সরকার বলছেন ১৯৫২ সাল থেকে ১৯৫৭ সাল পর্য্যন্ত ওভার ৩০০ পারসেণ্ট ইনক্রিজ হয়েছে। এবারে এগ্রিকালচারাল লেবারের কথা বলি, এগ্রিকালচারল লেবারের ক্ষেত্রে ১৯৫৭ থেকে ১৯৬৭ পর্য্যন্ত এই ১০ বছরে ইনক্রিজ হয়েছে ১৫০ পারসেণ্ট। এটা আপনাদের ইকনমিক রিভিউ এর ৩১ পাতায় আছে। পরিষদীয়মন্ত্রী মহাশয় বললেন যে এটা আন্দোলন করে করেছি, সেই আন্দোলন আই. এন. টি. ইউ. সি-ও করেছে। আমরা কি দেখতে পাচ্ছি। ওয়েজ ইনক্রিজের ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় খুব বড় করে বললেন যে ভয়নক ওয়েজ ইনক্রিজ হয়েছে, নিশ্চয়ই হয়েছে। তারজন্য ধন্যবাদ প্রাপ্য ইউনাইটেড ফ্রণ্ট সরকারের নয়, তারজন্য ধন্যবাদ প্রাপ্য ইউনাইটেড ট্রেড ইউনিয়ান মুভমেণ্ট গড়ে তুলেছিলেন এ. আই. টি. ইউ. সি., এইচ. এম. এস., ইউ. টি. ইউ. সি. আই। এম. টি. ইউ. সি,-র নেতৃত্বে ৪ঠা আগস্ট ১৯৬৪ সালে যখন আপনারা ময়দানে প্রথম র‍্যালি করলেন তখন কাকে সভাপতি করেছিলেন, ঐ কালী মুখার্জীকে—যিনি আই. এন. টি-ইউ. সি.-র পশ্চিমবঙ্গের সভাপতি। আই. টি-ইউ. সির নেতৃত্বে এই ইউনাইটেড ট্রেড ইউনিয়ান মুভমেণ্ট পসিবল্ হয়েছিল, তার ফলে ইনক্রিজ হয়েছে। কিন্তু ইনক্রিজটা ভুয়া। কি ইনক্রিজ না আগাস্ট ১৯৬৯-এ যে এগ্রিমেণ্ট হল সেই এগ্রিমেণ্টের সময় আমারও কিছু কথাবার্তা দিল্লীর সঙ্গে হয়েছিল, যারা গিয়েছিলেন তারা সেখানে আমার নাম বলেছিলেন, আমি রোজ সকালে টেলিফোনে খবর নিতাম যে ইনক্রিজটা হচ্ছে কিনা। ৩০ টাকা যে ইনক্রিজ হল বেসিক পে, এ্যড হক হলো ৩০ টাকা ১৯৬৯ সালে। কিন্তু সেই সময়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই ১৯৬৯ সালে জুট ইণ্ডাষ্ট্রির কথা আমি বলছি, ৩০ টাকা বাড়ান হল বেসিক পে এবং যে সময় এ্যড-হক পেমেণ্ট দেওয়া হল ৩০ টাকা সেই সময় জুট ইণ্ডাষ্ট্রিতে শ্রমিক......

[3-50—4-00 p.m.]

সংখ্যা ছিল ২ লক্ষ ৩০ হাজার। ১৯৬৯ সালের শেষাশেষি সেই ২ লক্ষ ৩০ হাজারের সংখ্যা নেমে গিয়ে দাঁড়াল ১ লক্ষ ৮৫ হাজারে। এটা আমার বক্তব্য নয়, জয়েণ্ট মেমোরেণ্ডাম যেটা ৪টা সেন্ট্রাল ট্রেড ইউনিয়ান দিয়েছেন সেটাই আমি রাখলাম। ৪৫ হাজার মানুষ আগস্ট মাসে যাদের

চাকরী ছিল তাদের চাকরী চলে গেল, জুট ইণ্ডাষ্ট্রীতে ২ লক্ষ ৩০ হাজার মানুষকে মাসে ৩০ টাকা বেশী দেবো বললেন ১৯৬৯ সালে, সঙ্গে সঙ্গে ৪০ হাজার লোককে সরিয়ে দিলেন। তাঁরা যদি গড় পড়তা মাসিক ২০০ টাকা আয় করে থাকে তাহলে সেই ইণ্ডাষ্ট্রিয়ালিষ্টদের লাভ হল ৯০ লক্ষ টাকা, আর ৬৯ লক্ষ টাকা মাসে ইণ্ডাষ্ট্রিয়ালিষ্টদের কাছ থেকে পেলেন। আপনারা যখন বলেন যে শ্রমিকদের খুব একটা আমরা পাইয়ে দিয়েছি, নিশ্চয়ই পাইয়েছেন, সেখানে কি আমরা ছিলাম না? আপনারা ছিলেন, আপনাদের ৪টা পতাকার সঙ্গে আমাদের তেরঙ্গা পতাকাও ছিল। ৬৯ লক্ষ টাকা আপনারা বেশি পাইয়ে দিলেন কিন্তু ৯০ লক্ষ টাকা শ্রমিকদের লোকসান হয়েছে, ৪৫ হাজার মানুষকে বেকার করে দেওয়া হয়েছে। সে রকম ইঞ্জিনিয়ারিং-এ নভেম্বর ১৯৬৯ সালে সেটেলমেণ্ট তখন কত ছিল, ৩ লক্ষ ৫০ হাজার এমপ্লয়ি ছিল, সেখানে যে হিসাব দেওয়া হয়েছে ইঞ্জিনিয়ারিং লেঅফ, টেম্পোরারি ক্লোজার, পারমানেণ্ট ক্লোজার এবং রিট্রেঞ্চমেণ্ট এই ৪টা খাতে যে হিসাব এখানে দেওয়া হয়েছে, তাতে দেখান হয়েছে ইঞ্জিনিয়ারিং ইণ্ডাষ্ট্রিতে মাত্র ২২ হাজার মানুষের চাকরী গেছে বা ক্ষতিগ্রস্ত হয়েছে। মানিনা সে কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন্ততঃ ৭৫ হাজার ইঞ্জিনিয়ারিং ওয়ারকার্স-এর চাকরী গেছে, নিখিল বাবু এ বক্তব্য রেখেছেন। মাননীয় সদস্য নিখিল দাস মহাশয় তাঁর ট্রেড ইউনিয়ান অরগানাইজেসানের তরফ থেকে এ বক্তব্য রেখেছেন, আমি যদি ভুল বলি তাহলে তিনি বলবেন আমি সুধরিয়ে নেবো। সুতরাং সেদিক থেকে দেখছি ৩ লক্ষ ৫০ হাজার এমপ্লয়ি ছিল নভেম্বর-এ সেটেলমেণ্টের সময়। এ,বি,সি, ডি গ্রেড ছিল, তাদের মাহিনা যা বাড়ল সেটা মাননীয় মন্ত্রী মহাশয় ঠিকই বলেছেন যে ২৭ টাকা থেকে ৪৭ টাকা অর্থাৎ গড়পড়তা ৩৭ টাকা বেড়েছে, ১ কোটী ২৯ লক্ষ ৫০ হাজার টাকা সেটা হয়। এই টাকা তারা মালিকদের কাছ থেকে পেলেন, কিন্তু ৭৫ হাজার লোকের চাকরী চলে গেল। তার মানে ২০ লক্ষ টাকার উপর এরা হারালেন শ্রমিকদের প্রতারণা করার জন্য, কিন্তু তাদের সমস্যার সমাধান করা অত্যন্ত শক্ত। তাদের স্লোগান সহজ কিন্তু সমস্যার সমাধান শক্ত। আমরা চাই শ্রমিকদের সমস্যা যাতে সুষ্ঠভাবে সমাধান হয়। কয়লা খনিতে মাহিনা বেড়েছে যুক্তফ্রণ্ট সরকারের জন্য নয়, সেন্ট্রাল ন্যাশানাল ওয়েজ বোর্ড যে রিপোর্ট দিয়েছেন সে রিপোর্টের জন্য ইমপ্লিমেনটেশানের ফলে কয়লা খনিতে মাহিনা বেড়েছে। চায়ে জুট ইণ্ডাষ্ট্রির মত অবস্থা। সেখানে যা পেয়েছেন তার চেয়ে বেশী হারিয়েছেন। সুতাকলের ব্যাপারে আমরা দেখেছি ১২টা সুতাকল বন্ধ, নৈরাশ্যজনক অবস্থা কোন সমস্যার সমাধান সেখানে হচ্ছে না। এ অবস্থা ১ বছরের মধ্যে বাংলা দেশে কেন হল? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা শ্রমনীতির প্রতিচ্ছবি হচ্ছে বাংলাদেশের শ্রম আন্দোলনের উপর এবং শিল্পে যে অবস্থা সে অবস্থার উপর। প্রথমতঃ আপনাদের মধ্যে হচ্ছে ইণ্টার পার্টি ইউনিয়ান রাইভেলরি, তাতে আমাদের মেরেছেন, আই. এন. টি. ইউ. সি-কে মেরেছেন, সি. পি. এম গণতন্ত্র মানেন না। আপনারা কোন ইউনিয়ানকে ছেড়েছেন, সি. পি. আই. ইউনিয়ান এস. ইউ. সি. ইউনিয়ান, আর. এস. পি. ইউনিয়ান, পি. এস. পি. ইউনিয়ান কোন ইউনিয়ান কি আপনারা ছেড়েছেন? মাননীয় মন্ত্রী মহাশয় গর্ব সহকারে তাঁর ভাষণে বলেছেন ঐক্যবদ্ধ আন্দোলন চালিয়ে যাচ্ছি।

এটা খুব আনন্দের বিষয় যে বাংলাদেশের শ্রমিক আন্দোলন ঐক্যবদ্ধ। ৭৫ জন মানুষ যেখানে খুন হয়েছে সেখানে ঐক্যবদ্ধতা আছে? এক হাজার মানুষের বেশী যেখানে জখম হয়েছে, হাসপাতালে গিয়েছে ঐক্যবদ্ধ আন্দোলন সেখানে আছে? ষ্টপেজ অফ ওয়ার্ক হয়েছে, ক্লোজার অফ ওয়ার্ক হয়েছে, কমপ্লিট ইনডিসিপ্লিন দেখা যাচ্ছে। কি কারণে এইটা হচ্ছে আমাদের দয়া করে একটু বলবেন কি? (শ্রীযতীন চক্রবর্ত্তী: লাইনে এসে গিয়েছে।)

মাননীয় পরিষদীয়মন্ত্রী বললেন লাইনে এসে গিয়েছে। লাইনে তো আসবেই। কারণ এই লাইন সর্বনাশ করছে। বাংলাদেশের কাগজে গত পরশুদিন একটা ষ্টেটমেণ্ট বেরিয়েছে। এ. আই.

টি. ইউ. সি-র একজন শ্রমিক নেতা যিনি ছেলেবেলা থেকে শ্রমিক আন্দোলনের সঙ্গে যুক্ত আছেন, আমি তাঁকে জানি, তিনি কিরণশঙ্কর রায়ের ছেলে, কেউ তাঁকে বলতে পারবে না যে তিনি শ্রমিক স্বার্থ বিরোধী কাজ করছেন, তাঁর সঙ্গে আমার বহুদিনের পরিচয়, আমার তাঁর সঙ্গে মতবাদগত বিরোধ থাকতে পারে, কিন্তু তবুও আমি বলতে পারবো না তিনি শ্রমিক আন্দোলন বিরোধী কাজ করছেন, সেই কল্যাণ শঙ্কর রায় রাজ্যসভার সদস্য তিনি বলছেন, আমি কাগজ থেকে পড়ে দিচ্ছি শ্রীরায় আজ এক সাংবাদিক সাক্ষাৎকারে ফ্রন্টের অন্যান্য শরিক দলের বিরুদ্ধে 'অঘোষিত গৃহযুদ্ধ' নীতি অনুসরণের জন্য সি. পি. এম-কে দায়ী করেন। তিনি বলেন: এর দরুনই ভীত সন্ত্রস্ত খনি শ্রমিকরা কয়লাখনি ছেড়ে পালিয়ে যাচ্ছেন। খবরটি পি. টি. আই-এর।

অন্যান্য ইউনিয়নের উপর আবার আক্রমণের জন্য ব্যাপক প্রস্তুতি চালানোর খবর সি. পি. আই-এর অফিসে এসে পৌঁছচ্ছে। এ রকম আত্মঘাতী কার্য্যকলাপ থেকে তাঁর দলের অনুগামীদের সংযত করার জন্য তিনি রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী শ্রীজ্যোতি বসুকে অনুরোধ জানিয়েছেন। তিনি বললেন: এ ধরনের কার্যকলাপের ফলে ট্রেড ইউনিয়ন আন্দোলন একেবারে নিশ্চিহ্ন হয়ে যাবে। কল্যাণশঙ্কর রায়ের বক্তব্য বা তাঁর মত—এই রকম যদি চলে তাহলে ট্রেড ইউনিয়ন আন্দোলন নিশ্চিহ্ন হয়ে যাবে। তাই আপনাদের বলি আপনারা সাবধান হন। কারণ আমাদের শত অনিচ্ছা থাকা সত্ত্বেও যুক্তফ্রন্ট সরকার থাকবে কিন্তু এই যুক্তফ্রন্ট থাকবে না। আপনাদের দূর করে তাড়িয়ে দেবে। আপনারা যদি সাবধান না হন ওই যুক্তফ্রন্ট থাকবে, কিন্তু আপনারা থাকতে পারবেন না আমাদের শত অনিচ্ছা সত্ত্বেও। আপনাদের যা মতিগতি দেখছি তাতে এই সাবধান বাণী রাখতে চাইছি। আমরা চাই আপনারা থাকুন। আমার সময় নেই আমি তাড়াতাড়ি শেষ করতে চাই। শেষ পাঁচ নম্বর পয়েন্টে আসছি। পক্ষপাতদোষে দুষ্ট কিনা এই লেবার ডিপার্টমেন্ট? আমার কাছে ভূরি ভূরি নজীর আছে, কিন্তু সময় নষ্ট করবো না, অন্য অন্য সদস্যরা বলবেন। পিওর ড্রিংকের কথা নিশ্চয় উনি ওঁর বক্তব্যে বলবেন আমি তাতে যাবে না। কিন্তু আমি অত্যন্ত সম্ভ্রমের সঙ্গে প্রশ্ন করতে চাই কটন টেক্সটাইলসে যে আন্দোলন হচ্ছে, সেটা সি. পি. আই-এর নেতৃত্বে হচ্ছে, তাই কি কটন টেক্সটাইলস ডিসপিউট সেটেল করতে বহু সময় লাগল? আপনারা ভাবেন আমরা কিছু বুঝি না, রাজনীতি বুঝি না। আপনাদের একটা শরিক শ্রমিকদের হয়ে কাজ করা সত্ত্বেও যেহেতু ওটা আপনাদের দলের নয় সেই হেতু কটন টেক্সটাইলস ডিসপিউট সেটেল করতে দেননি, ইচ্ছে করেই বিলম্বিত করেছিলেন। যাদের নেতৃত্বে আন্দোলন হচ্ছিল তারা আপনাদেরই একটা শরিক। এই আপনাদের ঐক্য? এইরকম চলতে থাকলে এইরকমভাবে বাংলাদেশের সমস্যার সমাধান হবেনা। আপনারা বাংলাদেশে খুন চালিয়ে যাবেন, বাংলাদেশের সর্বনাশ করবেন। সি. পি. এম. ছাড়া গেষ্ট কিন উইলিয়ামসে আড়াই মাস ধরে ষ্ট্রাইক চলছিল। সি. পি. এম-এর লোকেরা সেই ষ্ট্রাইক ভাঙ্গবার চেষ্টা কেন করেছে? নেতৃত্ব ছিল সি. পি. আই.-এর তাই তো? সেটা সেটেল হল আড়াই মাস পরে কি করে? এক পয়সাও শ্রমিকরা পায়নি। শ্রমমন্ত্রীর ঘরে শুধু এই বলে সেটেল হয়েছে যে, কেউ রিট্রেঞ্চ হবেনা।

[4-00—4-10 p.m.]

কেমন করে এই ৮ হাজার মানুষের সামনে C.P.I-কে হেয় করা যায় এবং C.P.M.-এর লাল ঝাণ্ডা সেখানে চালান যায় সেই চেষ্টা আমরা দেখেছি। অর্থাৎ কেবলমাত্র একটি দলের লোক দিয়ে যেমন শ্রমবিভাগ চালাচ্ছেন ঠিক তেমনিভাবে আপনারা পুলিশ ও শ্রমবিভাগ চালাচ্ছেন। যতীনবাবু খুব হৈ চৈ করছেন, কিন্তু একদিন ওঁর রক্তে ওঁদের হাত রঞ্জিত হবে। (শ্রীযতীন চক্রবর্তী: আমি খালি বলব Mini-Front Government হলে ওঁকে ওঁদের Labour Minister করে দেবো) আমার কোন labour trouble হয়নি তাই আমি নেবনা। তাই বলব আজ বাংলাদেশের যে অশান্তি

পরিবেশের মাঝখানে মানুষ বেঁচে আছে এরজন্য দায়ী প্রধানত: এই সরকারের নীতি যে সরকারের নেতৃত্ব করবে মার্কসবাদীর সদস্যরা। তাঁরা এখানে খুব আনন্দ প্রকাশ করতে পারেন, কিন্তু একদিন চাকা ঘুরবে এবং সেই চাকায় আপনাদের ঘুরিয়ে পিষিয়ে বাংলাদেশের মানুষ শেষ করবে। আমি এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীপতিতপাবন পাঠক**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রমমন্ত্রী মহাশয়ের যে ব্যয় বরাদ্দ তাকে সমর্থন করে আমি কিছু বক্তব্য রাখছি। বিরোধীপক্ষের নেতার কাছ থেকে কিছু শুনব আশা করেছিলাম। কিন্তু দুঃখের বিষয় যে শ্রমিকদের বিরুদ্ধে মালিকের brief নেবার পবিত্র কর্তব্য সম্পাদন করার ফলে তিনি যা বলেছেন তাতে প্রভু সন্তুষ্ট হবেন এবং এখান ওখান থেকে তিনি টাকা পাবেন। আমি আপনার কাছে কয়েকটা তথ্য যা রাখছি তা অনুধাবন করলে দেখবেন যে তিনি যা বলেছেন তা হয় অসত্য বলেছেন কিংবা সত্যকে ইচ্ছা করে চাপা দিয়েছেন। সব ছেলে একই বই পড়ে, একই স্কুলে যায়, কিন্তু কেউ পাশ করে, কেউ পাশ করেনা—ভাল পড়লেই পাশ করা যায়। স্যার, আমি National Commision on Labour Report থেকে কিছু তথ্য আপনার কাছে পরিবেশন করব। আপনি দেখবেন যুক্তফ্রন্ট সরকারের সময় ৭½ লক্ষ শ্রমিক তাদের অনিচ্ছুক মালিকের কাছ থেকে ২০ কোটি টাকা আদায় করতে পেরেছে এবং এই হিসাবের বাহিরে আরও বহু কোটি টাকা ঐ মালিকদের কাছ থেকে আদায় হয়েছে।

এটা বিরুদ্ধ পক্ষের যাঁরা টাটা, বিড়লা, ডালমিয়া, শাহজৈনের দালালি করেন তাঁদের প্রাণে আতঙ্ক সৃষ্টি করবে এবং তাঁদের এহ বিলাপের কারণ বুঝি। আজকে টাকার অঙ্কে বাংলাদেশের শ্রমিক আন্দোলন বিচার করলে চলবেনা। ২০ কোটি, কি ৫০ কোটি, কি ১০০ কোটি টাকা কিছু নয়, আজকে বাংলাদেশের প্রতিটি শ্রমিক সাধারণ তাদের আত্মপ্রত্যয় লাভ করছে যেটা কিছুদিন আগে পর্যন্ত ছিলনা। এখানে মাননীয় সিদ্ধার্থবাবু ৪ঠা আগস্টের যুক্ত সম্মেলনের কথা বলেছেন, সেখানে তিনি বলেছেন যে আই. এন. টি. ইউ. সি-র সভাপতি শ্রীকালী মুখার্জী সভাপতিত্ব করেন, কিন্তু তিনি একটি কথা বলতে ভুলে গেলেন যে সেখানে যুক্তফ্রন্ট জিন্দাবাদ ধ্বনি দিতে কালী মুখার্জীকেও হয়েছিল, তিনি সে কথা বলেছিলেন কিন্তু একথা তিনি বলতে ভুলে গেলেন। সেই সভায় সামান্য কিছু আই. এন. টি. ইউ. সি-র লোক ছিল, অবশ্য তাদের এখন আর বিশেষ কিছু নেই, তাদেরও ময়দানে এবং রাস্তায় রাস্তায় যুক্তফ্রন্ট জিন্দাবাদ বলে বেড়াতে হয়েছিল একথা নেপাল বাবু ও সিদ্ধার্থ শঙ্কর বাবু জানেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন করতে গিয়ে কয়েকটি ঘটনার কথা বলছি। প্রথমে এখানে সিদ্ধার্থবাবু পাঁচটা নিরাথ রেখেছেন এবং এটা সমর্থন করতে গিয়ে তিনি কি বললেন। তিনি বড় ব্যারিষ্টার, আজকে তাঁকে যেভাবে ব্রিফ তৈরী করে দেওয়া হয় তিনি সেইভাবেই বক্তৃতা করেন, এখানেও দেখছি তিনি তাই করেছেন। প্রথমে আমি বলছি যে রেট অব এমপ্লয়মেণ্ট, সেটা থেকে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার দৃষ্টি এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমি দু-একটি পরিসংখ্যান আপনার সামনে রাখছি, মিলিয়ে নেবেন যদি ভুল হয় তাহলে সংশোধন করে নেবো। আমি ন্যাশনাল কমিশন অন লেবার তার পেজ ৩৮৯, আমি এটা এনেছি, যদি আমার লেখার ভুল হয়ে থাকে আমি সংশোধন করে নেবো। ১৯৬৫ সালে ৪৪১৮·৮ ছিল, ১৯৬৬ সালে ৪০৬৯·৬ ছিল, ১৯৬৭ সালে একই রেট আছে। এটা অল ইণ্ডিয়া ফিগার। এবং সারা ভারতবর্ষের এই ফিগারের সঙ্গে বাংলা দেশের রেট অব এমপ্লয়মেণ্টের কোন পার্থক্য নেই এটা একই দেখবেন। নিশ্চয়ই আরো এমপ্লয়মেণ্ট পোজিশন বেটার হওয়া দরকার ছিল। কিন্তু বাংলাদেশ ভারতবর্ষের বাইরে নয়, এটা সারা ভারতবর্ষের কথা। সিদ্ধার্থবাবু মজুরীর কথা বলেছেন। আমরা

নিশ্চয়ই জানি যারা ট্রেড ইউনিয়ন করি যে বাংলাদেশে মজুরী বৃদ্ধি হওয়া সত্ত্বেও আরো বহু টাকা বাড়ানর দরকার আছে। মিনিমাম যে ওয়েজ যেটা এখানে ন্যাশনাল কমিশন অন লেবার রেকমেণ্ড করেছে সেটা হচ্ছে এখন ২০৮ টাকা। আমরা দেখছি যেটা হচ্ছে আসানসোল রাণীগঞ্জে ২০৮, কলকাতায় ২২৭, হাওড়ায় ২১৮, জলপাইগুড়িতে ১৯০ এবং বম্বেতে ২১০। এটা হচ্ছে ন্যাশনাল কমিশন অন লেবারের রেকমণ্ডেশন, তার ২৪৬ পাতায় আছে। কিন্তু আমরা দেখছি আসানসোলে রাণীগঞ্জে এখন সামান্য বেড়ে যা হয়েছে তা ১৬২ থেকে ৭০ রয়েছে, কলকাতায় হচ্ছে জুট এবং ইঞ্জিনিয়ারিং ১৪৭ থেকে ১৯০ টাকার মধ্যে।

[4-10—4-20 p.m.]

এবং জলপাইগুড়িতে চ-বাগানে ৬৫ টাকা নিম্নতম মাহিনা—আমরা এটা আপনাদের কাছে রেখেছি যে এখনও এই জায়গায় শ্রমিক আন্দোলন সংগঠিত করা দরকার যাতে রেকমেণ্ডেড মজুরী আমরা আদায় করতে পারি। আমরা আশা করি এই ব্যাপারে আমাদের শ্রমমন্ত্রী আমাদের নির্দেশ দেবেন যে কিভাবে আমরা আরও এগিয়ে যেতে পারি। বাংলাদেশে বেকার সমস্যা নিশ্চয়ই আছে। এবং দিনের পর দিন তীব্রতর হচ্ছে। পুজিবাদী কাঠামোতে একটা পঞ্চবার্ষিকী পরিকল্পনা হয় আর বেকারের সংখ্যা বেড়ে যায়। এটা আমাদের বিচিত্র দেশেই সম্ভব, পৃথিবীর আর কোথাও এই জিনিষ দেখা যায় না। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনার পর বেকারের সংখ্যা বেড়ে গেল, তার পরে দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আরও বেড়ে গেল এবং তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আরও বেড়ে গেল। এবং যত প্লান বেড়ে যাবে বেকারের সংখ্যা তত বেড়ে যাবে। এই পুজিবাদী সমাজের ধনবিন্যাসের ফল এটা। আমি শ্রমমন্ত্রীর কাছে আবেদন করব যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে এক্সটেণ্ড করে এবং বেসরকারী মালিকদের বাধ্য করে এবং অন্যান্য ব্যবস্থা গ্রহণ করে এই ভয়াবহ অবস্থার যাতে পরিবর্তন হয় এবং যাতে বাংলাদেশের মানুষ বাঁচতে পারে এবং স্থানীয় যুবকেরা যাতে চাকরী পায় তার ব্যবস্থা করে দেবেন এবং এ সম্বন্ধে মাননীয় শ্রমমন্ত্রী কি চিন্তা করছেন সেটা তিনি আমাদের কাছে উল্লেখ করবেন। আমি এই প্রসঙ্গে আরেকটা কথা বলতে চাই। সেটা হচ্ছে বর্তমানে আমাদের যে প্রচলিত আইন আছে তার কার্যকারিতা এই বেতন বৃদ্ধি প্রসঙ্গে—আমি প্রসঙ্গত একটা কথা বলতে চাই যে কোন কোন সদস্য এখানে বলেছেন যে বেতন বৃদ্ধি আন্দোলন তা নাকি বিপ্লব বিরোধী আন্দোলন। আমি জানিনা মালিকের কাছ থেকে টাকা আদায় করলে বিপ্লবকে পিছিয়ে দেওয়া যায় কিনা। আজকে সহরে যে মালিক আর গ্রামে সেই জোতদার জমিদার মালিক। যদি আমরা সহরের মালিকদের কাছ থেকে অতিরিক্ত মজুরী আদায় করতে পারি তাহলে গ্রামে এবং সহরে শ্রমিকদের আরও ক্ষমতাবান করে তোলা হয় নাকি? যাই হউক আজকে যারা মনে করেন শ্রম আন্দোলন হচ্ছে অতিরিক্ত বেতন বৃদ্ধির আন্দোলন তাহলে আমি মনে করি তারা প্রত্যক্ষভাবে মালিকপক্ষকে সমর্থন করছেন। আমি যে কথায় আসছিলাম সেটা হচ্ছে আমাদের শ্রমিক আন্দোলনের ক্ষেত্রে যা কিছু পরিবর্তন হয়েছে সেই আইনগুলির কার্যকারিতা আমরা দেখতে পাচ্ছিনা। ইণ্ডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট আছে তা এমনভাবে রচনা সেখানে মজুররা তাদের দাবী আদায় করতে পারছেনা—নানা বাধা-বিপত্তি ফরম্যালিটিজের মধ্যে পড়ে শ্রমিকরা সেখান থেকে যথাযথ বিচার পায় না—তাদের দাবী আদায় হয়না। এওয়ার্ড যদি পায় ইমপ্লিমেণ্টেসন হয়না। মাননীয় শ্রমমন্ত্রীকে আমি বলতে চাই যে ইঞ্জিনীয়ারিং শিল্পে এগ্রিমেণ্ট হয়েছে—কিন্তু বহু বিভিন্ন মালিকরা নানারকম টাল-বাহনা করছে সেগুলি তারা মানছে না। সেইজন্য আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো ইনডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টকে পরিবর্তন করে যাতে মালিকরা এগুলি মেনে নিতে বাধ্য হয় তার ব্যবস্থা করবেন এবং যদি তারা না মানে তাহলে যাতে তাদের লাইসেন্স বাতিল হয়ে যায় এবং সম্পত্তি যাতে বাজেয়াপ্ত করতে পারেন তার ব্যবস্থা করা উচিত যদি তারা শিল্প দপ্তরের আইনগুলি না

মানেন। পেমেন্ট অব ওয়েজ এ্যাক্টের যথেষ্ট পরিবর্তন করা দরকার এবং বিশেষ করে আমি এই আশা করবো আমাদের যুক্তফ্রন্টের ও মাননীয় শ্রমমন্ত্রীর কাছে যে এখন ট্রেড ইউনিয়নের সঙ্গে সম্পর্কিত যারা আছে তাদের ডেকে এই সমস্ত আইনের ক্রটিবিচ্যুতি যেগুলি আছে তার সংশোধন করবেন এবং এমপ্লয়ীজ ষ্টেট ইন্সিওরেন্স এ্যাক্টেরও কিছু পরিবর্তন দরকার। এগুলি সংশোধন করে যাতে কংগ্রেসী অপশাসনের যেটুকু আছে সেটুকু মুছে ফেলতে যাতে পারা যায় তার ব্যবস্থা করবেন। এই কয়েকটি কথা বলে আমি এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Nepal Chandra Roy** : মাননীয় স্পীকার মহোদয়, এই লেবার বাজেটের বিরোধিতা করতে উঠে আমি সামান্য কিছু বলবো। স্যার, আজকে আমাদের মন্ত্রীমহাশয় বলেছেন যে, যুক্তফ্রন্টের যুক্ত চেষ্টাতে বহু শ্রমিকের বহু সমস্যার সমাধান করা হয়েছে এবং এক একটি ইউনিয়ন, এক একটি ট্রেড ইউনিয়ন সংস্থা থাকবে। সে বিলও এরা পাশ করিয়ে নিয়েছেন। তখনও আমরা বিরোধিতা করেছিলাম। যদিও তখন যুক্তফ্রন্টের গ্লামার বর্তমান অপেক্ষা বেশী ছিল। আজ শরিকদলগুলি টের পাচ্ছেন—একটা ইউনিয়ন মানে—যে দলের মন্ত্রী থাকবেন, সেই দলের ইউনিয়ন থাকবে, যে দলের হাতে পুলিস থাকবে সেই দলের হাতেই ট্রেড ইউনিয়ন চলে যাবে। আজ শরিকদলগুলো টের পাচ্ছেন কত ধানে কত চাল। সিদ্ধার্থ শঙ্কর রায় একটু আগে কিরণশঙ্কর রায়ের পুত্র যে ভাষণ দিয়েছেন, যে স্টেটমেণ্ট আনন্দ বাজার পত্রিকায় বেরিয়েছিল, সেটা এখানে পড়ে শুনিয়ে দিয়েছিল। কোলিয়ারি এলাকায় এক ভয়াবহ গৃহ-যুদ্ধের সূচনা হয়েছে। এই কল্যাণ রায় মহাশয় একজন দায়ীত্বশীল ব্যক্তি, তিনি দিল্লী পার্লামেণ্টের একজন সদস্য। পাঠক মহাশয় একটু আগে বললেন—কালী মুখার্জী ময়দানের একটা সভায় সভাপতিত্ব করেছিলেন, সেখানে শ্রমিকরা ইন্‌ক্লাব জিন্দাবাদ, যুক্তফ্রণ্ট জিন্দাবাদ ইত্যাদি বলেছেন। শ্রমিকদের কিছু ভুল হয় নাই—তাদের যদি ভুল হতো তাহলে আপনাদের মত নেতৃত্বাধীনে নিয়ে আন্দোলন করতো। একবার চিন্তা করে দেখুন তো—ঐ শ্রমিকরা তাদের দিনের পর দিন আপনারা ঠকাচ্ছেন। তা সত্বেও একদলের ঝাণ্ডা হাতে নিয়ে আর এক দলের পক্ষে আন্দোলন করছে, ধ্বনি দিচ্ছে। তারা যদি তা বুঝতে পারতো—কোন্‌টা ডান্, আর কোন্‌টা বাম্! কংগ্রেসের ঝাণ্ডা নিয়ে আপনাদের জিন্দাবাদ করছে এবং আপনাদের ঝাণ্ডা নিয়ে শ্রমিকরা অন্যদিকে আবার ইন্দিরা গান্ধী জিন্দাবাদ করছে। এই শ্রমিকরা ডান-বাম কিছু বোঝেনা।

একটা কথা বলবো—দিনের পর দিন বাংলাদেশে একটা কর্মসংস্থান হচ্ছেনা; একটাও নতুন ইণ্ডাষ্ট্রী গড়ে উঠছে না। এর আপনি কী করছেন? আপনি তো লম্বা ফিরিস্তি দিয়েছেন এত ক্লোজার হয়েছে, এত ম্যান্-পাওয়ারের এত আওয়ার ক্ষতি হয়েছে, শ্রমিকদের এত পাইয়ে দিয়েছেন, তাদের হাতে বহু স্বর্গ পাইয়ে দিয়েছেন। কিন্তু আপনাকে জিজ্ঞাসা করছি—কত নূতন কর্মসংস্থান হয়েছে বলুন তো! নিখিলবাবু হিসেব দিলেন ৭৫ হাজার Engineering Industry-তে বেকার হয়েছে। বাংলাদেশে বিভিন্ন ইণ্ডাষ্ট্রিতে যে সমস্ত বাঙ্গালী ছেলে চাকরী করে, তার মধ্যে সবচেয়ে বেশী চাকরী করে এই ইঞ্জিনিয়ারিং ইণ্ডাষ্ট্রীতে। অথচ আজ সেই ইঞ্জিনিয়ারিং ইণ্ডাষ্ট্রীতে ৭৫ হাজার কর্মী কর্মচ্যুত হয়েছে। এতে আপনাদের লজ্জা করেনা? আবার বলছেন অনেক টাকা শ্রমিকদের পাইয়ে দিয়েছেন! অনেক কিছু আপনারা দেখাচ্ছেন। নতুন কর্মসংস্থানের কী ব্যবস্থা করেছেন—সেটা আমাদের সামনে রাখুন। সেই তথ্য আমরা আপনার কাছ থেকে জানতে চাই।

আপনাদের মুখ্যমন্ত্রী দু-দিন আগে এক ষ্টেটমেণ্টে বলেছেন বাংলাদেশে নূতন কর্মসংস্থানের কোন সম্ভাবনা নাই। কোন নূতন ইণ্ডাষ্ট্রী এখানে তৈরী হচ্ছেনা। তিনি বলেছেন—বাংলাদেশের

ইণ্ডাষ্ট্রি আপনাদের মত নেতার দৌরাত্ম্যের চোটে বাংলাদেশ থেকে বাইরে অন্যত্র পালিয়ে চলে যাচ্ছে। আমি হিসেব দিয়ে দেখাবো। এই "লেবার ইন্ ওয়েষ্ট বেঙ্গল ১৯৬৯"—নামক এই বই থেকে দু-একটি পরিসংখ্যান এখানে তুলে ধরবো। এই বই-এর বারো নম্বর পাতায় দেখবেন—এখানে এঁরা বলছেন যে ক্লোজার হয়েছে কত ইউনিটে? ১৬৪ ইউনিটে ক্লোজার হয়েছে।

[4-20—4-30 p.m.]

তাতে ৩৩৭৩৪ জন ওয়ার্কার য়্যাফেকটেড হয়েছে। ধরুন যদি ২০০ টাকা করে একটা ওয়ার্কার পেয়ে থাকে পার মান্থ তাহলে দেখবেন ৮ কোটি ১০ লক্ষ ৫৭ হাজার ৬ টাকা তারা লস করল এই ক্লোজারের জন্য ১৬৪ টা ইউনিটে। এটা গেল পার্মানেণ্ট ক্লোজার। টেম্পোরারী ক্লোজার কি দেখতে পাচ্ছি—টেম্পোরারী ক্লোজার হয়েছে ৬২ টা ইউনিটে এবং তাতে ইনভলভড ২০ হাজার ৫ শো ১৪ জন। যদি ২০০ টাকা পার মান্থ মাইনে ধরি তাহলে ৪ কোটি ৯২ লক্ষ ৩৩ হাজার ৬ শো টাকা বাংলাদেশের শ্রমিকদের আনিং লস হচ্ছে। তাদের কত টাকা পাইয়ে দিয়েছেন সেটা সিদ্ধার্থ বাবু একটু আগে বলেছেন এবং কত টাকা লস করেছেন সেটাও বলেছেন। একটু আগে পাঠক মহাশয় বললেন আমরা নাকি টাটা বিড়লার দালালী করি। মালিকদের টাকা বেশী পাইয়ে দেয়াটা যদি দালালী না হয় তাহলে অবশ্য আমার কিছু বলার নেই, যদি মালিকদের ২০ লক্ষ টাকা বেশী পাইয়ে দিয়ে শ্রমিকদের ২০ লক্ষ টাকা লোকসান করাটা দালালী না হয় তাহলে অন্য কথা, কিন্তু এতে দেখছি কি—১৩ কোটি টাকা ওয়েজেস সবশুদ্ধ শ্রমিকদের টাকা লোকসান করেছেন। স্যার, ২১১ টা ইউনিটে লে অফ হচ্ছে—কত লোক ইনভলভড—৪৩ হাজার ৫৭ জন এবং এই ৪৩ হাজার ৫৭ জন-এর লে অফের মানে হচ্ছে ৩/৪/৫/৬/৮ মাস, কোন গ্যারিণ্টি নেই কতদিন লে অফ চলবে, তাতে যাচ্ছে ১০ কোটি ৩৩ লক্ষ ৩৬ হাজার ৮ শো টাকা লোকসান। রিট্রেঞ্চমেণ্ট ১০৩ টে ইউনিটে অবশ্য দেখছি কেবল ১৪৩৯ জন। আমি স্যার ওঁদের ফিগার মানি না, এই ফিগার সম্পূর্ণ অসত্য ফিগার, এই ফিগারকে আমি চ্যালেঞ্জ করছি, কুমীর গোনার মত ফিগার দিয়েছেন— আমি আশা করি উনি সত্যিকারের ফিগার দেবেন। এই ফিগার যদি ধরেও নিই তাহলে দেখা যাচ্ছে যে এই লোকগুলি ৩৪ লক্ষ ৬ শো টাকা পার ইয়ার লস করছে এদের আনিং থেকে। স্যার, আজকে উনি মুখবন্ধে খুব ভাল জিনিস দিয়েছেন এত ক্লোজার, এত কারখানা খুলে দিয়েছি, এই সব হিসাব ওঁর বক্তৃতার মধ্যে দিয়েছেন, আমি এর মধ্যে যেতে চাই না, হিসাবটা খুব সুন্দরভাবে সাজিয়ে দিয়েছেন, বলেছেন আমরা একেবারে প্রায় সবই খুলে দিয়েছি, খুলে দেবার পরে হাজার হাজার শ্রমিক বেকার হয়েছে, এটা পুরানো শ্রমিকদের বেকার-এর সংখ্যা, নূতন যারা আছে এপ্লয়মেণ্ট এক্সচেঞ্জে নাম রেজেষ্ট্রী করা বা নূতন যারা পাশ করে বেরুচ্ছে যারা শিক্ষিত বেকার এবং অশিক্ষিত বেকার এইসব বেকারদের সম্বন্ধে আপনি কি বন্দোবস্ত করেছেন? এখানে বিভিন্ন পরিসংখ্যান দিয়ে আপনি বলেছেন যে বেশীর ভাগ টাকার জন্য বন্ধ হয়ে যাচ্ছে কারখানা—যে কারখানাগুলি ক্লোজার হয়েছে সেই কারখানাগুলি বেশীর ভাগ দেখলাম এই পরিসংখ্যান বই-এ যা আছে টাকার জন্য। কৈ এতদিন তো টাকার জন্য বন্ধ হয়ে গেছে বলে আমরা খবর পাই নি, ২/১ টা কারখানা হয়ত কংগ্রেসের আমলে হয়েছে।

২/১ টি কারখানা হয়ত কংগ্রেস আমলে হয়েছে, কিন্তু ১৬৪টি কারখানা বন্ধ হয়ে গেছে আপনারা দেখাচ্ছেন এবং তার মধ্যে বেশীর ভাগই দেখবেন টাকার জন্য বা অন্য কোন কারণে বন্ধ হয়ে গেছে। অন্য কোন কারণ আর কিছুই নয়—অন্য কোন কারণ হচ্ছে ঘেরাও। এই ঘেরাও ব্যাপারে দেখা যাচ্ছে আপনারা নীল দিয়ে দিয়েছেন, ঘেরাও এর জন্য নাকি কোন কারখানা বন্ধ হয়নি। ঘেরাও-এর ব্যাপারে সিদ্ধার্থবাবু অনেক কিছু বলে গেছেন, আমি তার মধ্যে যেতে চাই না।

আমি শুধু এই কথা বলতে চাই যে আজকে বিভিন্ন কারখানার মালিকরা তারা কি চায়—তারা চাইছে নূতন নূতন কারখানা করে নূতন নূতন শ্রমিকদের তারা কাজে নেবে এবং তারাও রুজিরোজগার করবে, আর শ্রমিকরাও বেঁচে থাকবে। শ্রমনীতিতে যতই আপনারা বিপ্লবের কথা বলুন, যতই বলুন যে ঐ মালিকের ঘাড় ধরে মাথা নীচু করে রাখবো—তালই বলছেন, কিন্তু আবার আপনাদেরই উপমুখ্যমন্ত্রী ঐ বিড়লাকে তেল দেবার জন্য লুকিয়ে লুকিয়ে বেড়াচ্ছেন এও আমরা দেখতে পাচ্ছি। কোন্‌টা করবেন আপনারা? হয় সোজাসুজি বিপ্লব করুন এবং সমস্ত মালিকদের ধরে এনে জেলখানায় পুরে দিন আর তা যদি না করেন তাহলে ঐ বিড়লার পায়ে তেল দেব তাদের সঙ্গে বসে নূতন নূতন বন্দোবস্ত করবো আর এদিকে বলব সব কলকারখানার মালিকদের আমরা জব্দ করে দেব এ দুটো নীতি হয় না। যদি বাংলাদেশের ছেলেদের চাকুরী দিতে চান, বা বাংলাদেশের ছেলেদের নূতন নূতন এমপ্লয়মেণ্ট দিতে চান তাহলে শিল্পপতিদের দিকে আপনাদের লক্ষ্য রাখতে হবে এবং শিল্পপতিরা যাতে সুন্দরভাবে চালাতে পারে সেটাও দেখতে হবে। আপনাদের আইন অনুসারে শ্রমিকদের নিশ্চয়ই ট্রেড ইউনিয়ন রাইট আছে এবং সেই অধিকার মালিকদের কাছে আদায় করবে। কই মালিকদের একবারও তো ধমক দিচ্ছেন না? বিড়লার হিন্দুস্থান মটরস যেদিন ক্লোজার করল তার পরের দিন সকাল বেলাতেই বন্দোবস্ত হয়ে গেল রাইটার্স বিল্ডিংসে জ্যোতিবাবুর সঙ্গে এবং সঙ্গে সঙ্গে খুলে গেল। এটা রাতের অন্ধকারে বন্দোবস্ত এবং এই বন্দোবস্তের আমরা ঘোরতর বিরোধী, এই বন্দোবস্ত করা চলবে না। কারণ, আপনাদের স্পষ্ট করে বলতে হবে, মালিক যারা আছেন তাদের আপনারা ডাকুন, ডেকে বলে দিন যে শ্রমিকদের এই দাবী এবং এর মধ্যে আপনারা কথা বলুন। শ্রমিক নেতাদের এই অন্ধকারে গিয়ে বন্দোবস্তের ব্যাপারকে বন্ধ করতে হবে। আপনারা ১৪টি দলের যুক্তফ্রণ্টের মন্ত্রী পর্য্যায়ে আলোচনা করুন, আমরা যেতে চাই না। সেখানে একদল মন্ত্রী খালি বন্দোবস্ত করবে তা হবে না। এখানে সকল দলের মন্ত্রীরা আছেন তাঁরা সকলে একসঙ্গে মিলিত হয়ে সমস্ত মালিকদের সঙ্গে কথা বলুন এবং তারপরে একটা সুষ্ঠু রাস্তা বের করুন যে রাস্তায় মালিক শ্রমিক উভয়েই বাঁচবে। (ভয়েস: রাস্তাটা কি বলে দিন না?) সে রাস্তা আপনারা ঠিক করবেন, সেটা আমরা বলতে চাই না। আপনারা খালি রাতের অন্ধকারে বন্দোবস্ত করবেন মালিকদের সঙ্গে, সেটা চলবে না। কাজেই এই রাতের অন্ধকারে বন্দোবস্ত করা বন্ধ করুন। আজকে আমি এই কথা বলব যে পশ্চিমবাংলায় যারা নূতন কর্মসংস্থানের জন্য এগিয়ে আসছেন তাদের অবস্থা কি? তারা যেখানেই যাচ্ছে সেখানেই দেখছে নো ভ্যাকেনসি, আপনারা তো কিছুই করতে পারেন নি। এদের কে চাকুরী দেবে? আপনাদের কাছে গেলে আপনারা বলেন আমাদের চাকুরী দেবার ক্ষমতা নেই। কিন্তু নূতন কলকারখানার পরিকল্পনা শ্রমমন্ত্রী এতবড় বক্তৃতার কোনখানে দেখতে পেলাম না, যেটা তিনি আমাদের সামনে এইমাত্র তুলে ধরলেন। এর মধ্যে কোথাও দেখলাম না যে ১ লক্ষ ছেলে বাংলাদেশে নূতন করে চাকুরী পাবে, এর মধ্যে কোথাও দেখতে পাচ্ছি না যে নূতন কারখানা গড়ে উঠছে, কি সরকারী ক্ষেত্রে কি বেসরকারী ক্ষেত্রে, এ কথা তো দেখলাম না। সরকারী উদ্যোগে একটা কারখানাও বাংলাদেশে নতুন করে তৈরি হচ্ছে না। যেখানে ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে দুর্গাপুরে জার্মানীর রুর অঞ্চলের মত বিরাট শিল্প এলাকা গড়ে উঠেছিল সেখানে আর নূতন করে কারখানা তৈরি হচ্ছে না। দুর্গাপুরে আমাদের আমলে যে কারখানা তৈরী হয়েছে তারা আজকে সেখান থেকে উঠে অন্যত্র চলে যাবার কথা চিন্তা করছে। এটা আপনারা আজকে ভেবে দেখুন যে কেন এরকম হয়েছে। আমরা শুধু বিরোধীদলে এটা বলছি তাই নয়, আপনাদের শুধু ক্রিটিসিজম করছি তাই নয়, আজকে আপনাদের এটা চিন্তা করতে হবে যদি আপনারা বেশী দিন টিঁকে থাকতে চান তাহলে বাংলাদেশে এই যে লক্ষ লক্ষ বেকার শ্রমিক যারা ঘুরে ঘুরে বেড়াচ্ছে তাদের কর্মসংস্থানের জন্য ব্যবস্থা করতে হবে। আজকে সরকারী দপ্তরে পর্য্যন্ত আপনারা নূতন করে লোক নিচ্ছেন না।

[4-30—4-40 p.m.]

এটা মাননীয় মুখ্যমন্ত্রীর কথা, আমার কথা নয়, মুখ্যমন্ত্রী এই হাউসে দাঁড়িয়ে বলেছেন। নতুন যে পোষ্ট খালি হচ্ছে তাতে আর চাকরিতে নেওয়া হবে না। তাহলে আমার জিজ্ঞাস বাংলাদেশের ছেলেরা যাবে কোথায়, তারা কি ভারতবর্ষের অন্য প্রান্তে চলে যাবে? স্যার, এ আগে একজন বক্তা সারা ভারতবর্ষের ষ্টাটিস্টিকস দিলেন। আমি বলি সারা ভারতবর্ষের প্রাণকে ছিল এই কোলকাতা শহর এবং তার আশেপাশের শিল্পাঞ্চল। সারা ভারতবর্ষের শিল্পপতি বাংলাদেশে রয়েছে। তারা নতুন নতুন শিল্প করেছিলেন বাংলাদেশের কোলকাতা এবং তা আশেপাশে। সেই সমস্ত কারখানাগুলিতে বাংলার লক্ষ লক্ষ শ্রমিক কাজ করতো। কিন্তু স্যা তাঁরা এখন সারা ভারতবর্ষে ছড়িয়ে পড়ছেন। এঁরা শিল্পক্ষেত্রে যে অবস্থার সৃষ্টি করছেন তাতে তাঁর এখানে নতুন কারবার করা আনসেফ মনে করছেন। এখানে তাঁদের ক্যাপিট্যাল ডুবে যাবে—টাব পয়সা ডুবে যাবে কাজেই তাঁরা কেন এখানে নতুন শিল্প করতে আসবেন? স্যার, এরপর আমি বল যে শিল্প দপ্তরে পক্ষপাতিত্ব হচ্ছে। স্যার, মাননীয় শ্রমমন্ত্রীকে আমি খারাপ বলছি না, আমার সং তাঁর কোন ঝগড়াও নেই, কোনদিন বিবাদও হয়নি কিন্তু আমার বক্তব্য হচ্ছে শ্রম দপ্তরে পক্ষপাতি হচ্ছে। সেখানে যদি যুক্তফ্রন্টের অন্য শরিকদল ঝগড়া মেটাতে যায় এবং তাতে যদি সি. পি. এম থাকে তাহলে ঝগড়া মেটে না, যেকথা সিদ্ধার্থবাবু বললেন সেকথাই আমি বললাম। স্যার, শ্র দপ্তরকে আমরা একটা কোর্ট মনে করতাম। কিন্তু হাকিমই যদি আজকে পক্ষপাতদুষ্ট হন তাহলে শ্রম দপ্তর চালাবেন কি করে? কাজেই আমি বলব, সে দিকে নজর দিন যাতে আমরা প্রত্যেকটি দলই ঠিকমত কাজ করতে পারি। কারণ আমাদেরও ছোট খাট কিছু ইউনিয়ন আছে, আমরাও সেখানে কাজ করতে চাই। আপনারা তো আমাদের শতকরা ৯০টি গায়ের জোরে দখল করে নিয়েছেন, কিন্ তা সত্ত্বেও যা ১০ ভাগ আছে তা নিয়ে আমরা কিছু কিছু কাজ করতে চাই। আপনারা যদি গণতন্ত্র মানেন তাহলে আমাদের অধিকারও আপনাদের মেনে নিতে হবে এবং অন্যান্য দল যাঁরা আছেন তাদের অধিকারও মেনে নিতে হবে। স্যার, এই প্রসঙ্গে আমি অন্যান্য শরিকদলের কাছে বলতে চাই যে এঁরাও একদিন আপনাদের গ্রাস করবে। তবে এই সঙ্গে আমি ওঁদের বলতে চাই যে আজকে আপনারা গ্রাস করুন কিন্তু আমি আপনাদের ওয়ার্নিং দিচ্ছি যে একদিন সময় আসবে যখন আপনাদের বাংলাদেশের ঐ গর্জে ওঠা মানুষগুলি গ্রাস করবে, আপনারা তলিয়ে যাবেন। কারণ আমরা দেখেছি ১৯৬২ সালে চীন আক্রমণের সময় আপনারা গর্তের ভেতর লুকিয়ে ছিলেন, খুঁজে পাওয়া যায়নি আপনাদের। বাংলাদেশের ঐ গর্জে ওঠা মানুষগুলি আপনাদের ধাওয়া করেছিল তখন আপনারা কোথায় ছিলেন? স্যার, সব শেষে শ্রম মন্ত্রীর কাছে আমার অনুরোধ শ্রম দপ্তরকে আপনি সংযত করুন কোন দলের প্রতি যেন পক্ষপাতিত্ব না করা হয়। এই বলে আমি শেষ করছি।

**শ্রীদ্বারিকা প্রসন্ন রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে আমাদের শ্রমমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী এনেছেন তাকে সমর্থন করে দু'চারটি কথা বলতে চাই। আমাদের দেশে Labour এর উন্নতির জন্য আমাদের গভর্ণমেণ্ট অনেক কিছু করেছেন। আমার মনে হয় এটাই সব নয়। আরো অনেক কিছু আমাদের করতে বাকী আছে; সেগুলি ক্রমে ক্রমে করবেন। আমাদের এখানে বেকার সংখ্যা যেরকমভাবে দিন দিন বেড়ে যাচ্ছে, যদি শিল্পে কারখানায় গণ্ডগোল হয়, lock-out হয় তা ২/১টা যা হয়েছে তাতে এই বেকার সমস্যা আরো বেড়ে যাচ্ছে। এই বেকার সমস্যা কিভাবে কমান যায়, সেটা আমাদের গভর্ণমেণ্ট সযত্নে চেষ্টা করবেন। এটাই আশা করি। আমাদের কলকারখানায় যা labour আছে তাদের দেখবার জন্য Labour Union আছে, আমাদের সরকার আছেন বা আরো কেউ কেউ আছেন। তাদের দুঃখের কথা আপনাদের কাছে দিয়ে

আসেন। কিন্তু যারা Landless যারা ভূমিহীন কৃষক, ভূমিহীন শ্রমিক তাদের কোন Labour Union নেই। তাদের কথা বলবার জন্য কোন সংস্থা তৈরী হয়নি। যার জন্য তাদের দুঃখের কথা আপনাদের কাছে নিয়ে আসেন। আমি আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ করবো যে, তারা যেন কাজ পায়। তাদের যাতে ২টি খাবার সংস্থান হয়, সেইরকম সুব্যবস্থা করে তাদের বাঁচবার মত রাস্তা করে দেবেন। আমাদের কলকারখানায় যেসব Union আছে সেই Union এর মধ্যে পরস্পর বিবৃতি পালটা বিবৃতি ইত্যাদি দিয়ে ঝগড়া সৃষ্টি না করে যাতে করে সমবেতভাবে সরকার শ্রমিক সংস্থা, এবং মালিক পক্ষ তিনজন বসে যদি সমস্যার সমাধান করি তাহলে আমার মনে হয় কলকারখানার উন্নতি হবে এবং দেশের উন্নতি হবে এবং সঙ্গে সঙ্গে শ্রমিকদেরও উন্নতি হবে। আমি আর বিশেষ কিছু বলতে চাই না, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Denis Lakra :** At the very outset I oppose the Labour Budget. In his speech the Labour Minister has emphasised only one aspect of labour i.e. the concerted effort of the labour to achieve the rights. But he has forgotten or rather he lost sight of hundreds and thousands of potential labour who are without having any job today. He has not mentioned about the opening of new industries or developing the existing ones. As such I think the labour policy will not be able to deliver the goods to the labourers. Sir, the present trend of the Government policy is to encourage the labourers to fight out their cause. Everybody is one with the Government. Nobody denies that the labour should have their legitimate rights. But, at the same time, the indiscriminate gheraos, strikes and demonstrations supported by the Government are leading to closure of factories, shifting of industries and flight of capital. Certainly this is a very serious problem. The whole of West Bengal will be very badly affected. Government has not devised means to arrest the tendency of the employers who out of fear want to go away from the State. The Government also really betrays the cause of the labour which they are advocating so vociferously. We certainly feel that the shrinkage in production will affect the labour—not only the labour but the whole of the society in the State.

[4-40—4-50 p.m.]

Now, Sir, I come to plantation labour. Plantation Labour Act was enacted in 1951 but up to this date it has not been enforced in to to. In some of the provisions of the Act we find that every tea estate has to run a canteen and manage a creche for babies whose mothers are at work, but unfortunately very few, practically negligible, garden maintains them. Government does not see to it. Such tea gardens which violate the provisions of the Act should be prosecuted and so I venture to say that right from the begining the Government has neglected the tea industry. We know, this is one of the most vital industries we have. This is the only industry whereby we earn foreign exchange, certainly it is the duty of the Government to give every assistance to the industry and also to see to the interest of the labour as well. Now it is also agreed that five per cent of labour community should be recruited in supervisory and clerical establishment but unfortunately a few of the labourers—though recently we come across a number of qualified ones hold the post of Supervisor or clerks on the whole and they have so far been neglected. Sir, you know that about 2 lakhs of labourers are engaged in tea industry and another two lakhs of potential workers, for lack of opportunity in the tea estates are out of employment. We know that most of the tea labourers hail from scheduled tribes and scheduled caste communities. These people do not have education ; they do not have the means to start their own

business; they cannot go elsewhere for lack of education and as such the unemployment problem is assuming a gigantic proportion in the tea gardens and if Goverment does not give serious attention to it there will be a high explosion and I believe we will not be in a position to arrest such a thing when it is too late Therefore, I request the Government at least to do something for those who are unemployed. We know that most of the tea gardens have surplus or vested lands I have also to request that Government to settle these lands with the unemployed tea garden labourers. Up to this time Government has done nothing to settle these lands with the unemployed labourers. If there has been some occupation of land here and there by the tea garden labourers it is due to their own initiative. Government has totally failed to give an inch of land from their side.

Lastly, Sir, I should bring to the notice of the Labour Minister to one pernicious standing order obtaining in tea gardens. That standing order is a handy instrument in the hands of the employers to victimise innocent and ignorant labourers on filmsy ground as they are in a position to suspend or dismiss them as and when they like So, I do earnestly request the Labour Minister to see to it that the said standing order in different tea estates is modified, so that the labourers are not victimised by the employers.

With these words, Sir, I conclude my speech.

**শ্রীঅরুণ সেন ঃ** মাননীয় স্পীকার মহোদয়, যুক্তফ্রন্ট মন্ত্রীসভার শ্রমখাতকে সমর্থন করে আমি কিছু বলতে চাই। আমি প্রথমেই বিশেষ করে বিরোধী নেতা শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় খুব আতঙ্ক প্রকাশ করেছেন—তিনি বলেছেন যুক্তফ্রন্ট রাজত্বের সময় ম্যান-ডে লষ্ট-এর সংখ্যা, ডিসপিউটের সংখ্যা, ষ্ট্রাইকের সংখ্যা নাকি অনেক বেড়েছে। আমি বাংলা দেশের শ্রমিকদের পক্ষ থেকে বলতে পারি বাংলা দেশের শ্রমিক শ্রেণীকে যুক্তফ্রন্ট অনেক কিছু আইন করে দিয়েছে এমন কথা বলে যুক্তফ্রন্টকে বাহবা দিই না। বাংলাদেশের শ্রমিক শ্রেণী প্রাণ খুলে লড়তে পেরেছে সংগঠন করবার জন্য এবং এই জন্যই ষ্ট্রাইকের সংখ্যা বেড়েছে—তারা শুধু পড়ে পড়ে মার খায় নি—এজন্য শ্রমিক শ্রেণী বাংলা দেশের যুক্তফ্রন্ট সরকারকে আশীর্বাদ করবে এবং সেজন্যই তারা যুক্তফ্রন্টের পক্ষে দাঁড়িয়েছে। আমি আপনাকে মনে করিয়ে দেবো ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকারের নীতি ঘোষিত হয়েছিল তখন বিখ্যাত হোম ডিপার্টমেন্টের সার্কুলারে এটা ছিল যে, পুলিশ শ্রমিক আন্দোলনে হস্তক্ষেপ করবে না, মালিক শ্রেণী তখন হাইকোর্টে গিয়েছিল—বিরোধী পক্ষের নেতা শ্রীশঙ্করদাস ব্যানার্জী হাইকোর্টে মুভ করেছিলেন। ( শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় : তা নয়, সুবিমল রায় এটা করেছিল )

তিনি আপনাদেরই লোক এবং কংগ্রেস পক্ষ থেকেই সেটা করা হয়েছিল। যাহোক, তারপরে সে অর্ডার নাকি হাইকোর্টে ক্যানসেল হয়ে গিয়েছিল। কিন্তু ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকারের সেই যে নীতি যে শ্রমিকদের আন্দোলন দমাবার জন্য পুলিশকে ব্যবহার করা হবে না—শ্রমিকদের অধিকার আদায়ের জন্য আন্দোলন করলে মালিক পক্ষ হয়ে পুলিশ শ্রমিকদের পিটাবে না—এই নীতির ফলেই শ্রমিকরা লড়াই করার ভরসা পেল। যে সংখ্যা সিদ্ধার্থবাবু দিয়েছেন জানুয়ারী মাসে ফেব্রুয়ারী মাসে তাঁর নিশ্চয় মনে আছে তখন ধরমবীরের রাজত্ব ছিল, সেই সময় শ্রমিকরা কিরকম লড়েছে তা নিশ্চয় তিনি জানেন। যে সময় চটকলের শ্রমিকরা লড়াই করে ৫/৬ টাকার জন্য লড়াই করেও ১/২ টাকাও আদায় করতে পারেনি। মালিকরা এটুকুও বাড়াতে রাজী হয়নি—আজকে সেখানে ৩০ টাকা হয়েছে। সিদ্ধার্থবাবু বলেছেন কালীবাবু করেছেন—কালিদা যদি করে থাকেন আমি সন্তুষ্ট হবো।

কিন্তু পরিবর্তনের কথাটা বলছি। আগে চটকল, সুতাকল প্রভৃতির ব্যাপারে একসঙ্গে কিছু করতে চাইলে কালিদা ষ্টেটমেণ্ট দিতে চাইতেন না—আগে বসে ঠিক হোত ধরুন ১৫ তারিখে ষ্ট্রাইক হবে কালিদা রাজী হলে বলতেন আমি আগে ষ্টেটমেণ্ট দেবো—সেটা মেনে নিয়েই পরে আমরা ষ্টেটমেণ্ট দিতাম। কারণ কংগ্রেসের লোক সঙ্গে থাকলে পুলিশ একটু কম পেটাতো। আর আজকে তারা একই মঞ্চে দাঁড়িয়ে বক্তৃতা দিতে আসছেন শ্রমিকদের মধ্যে। ১৯৬৭ সালে যুক্তফ্রণ্ট সরকারের যে মূল নীতি সেই নীতি শ্রমিকদেরকে উৎসাহিত করেছিল। এমন কি কংগ্রেসী সংগঠনের মধ্যে যাঁরা আছেন তাঁরাও যুক্তফ্রন্টের সংগ্রামের মধ্যে এলেন যার ফলে আমরা পর পর তিনটি সংগ্রামে--চা বাগানে, সুতাকলে এবং চটকলে অগ্রসর হতে পেরেছি। এই অগ্রসর হওয়ার যে শক্তি বর্তমান যুক্তফ্রন্ট হওয়ার জন্যই যে হয়েছে তা নয়, আমি আগেই বলেছি ১৯৬৭ সালে যে শ্রমনীতি যুক্তফ্রণ্ট নিয়েছিল তখনকার যে শ্রমমন্ত্রী ছিলেন সুবোধ ব্যানার্জি মহাশয়, যার আমল থেকে এই নীতি পরিচালিত হচ্ছে সেই সময় থেকেই এই নীতিকে ভিত্তি করে শ্রমিকরা অগ্রসর হচ্ছে।

[4-50—5-00 p.m.]

আমরা দেখেছি কেন্দ্রীয় বেতন বোর্ড থাকা সত্ত্বেও সুতাকলের শ্রমিকরা সেই বেতন বোর্ডকে অমান্য করে তিন টাকা বারো আনার জায়গায় ২০ টাকা আদায় করেছে। এই লড়াই বাংলাদেশের বিভিন্ন জায়গায় পরিচালিত হয়েছে এবং এ সম্বন্ধে শ্রমিকদের মধ্যে অদ্ভুত উৎসাহ সৃষ্টি হয়েছে। শ্রমিকদের একতার ফলেই তারা উন্নত ব্যবস্থার মধ্যে এসেছে, শ্রমিকদের ট্রেড ইউনিয়ন সংগঠন সংগঠিত হয়েছে এবং যুক্তফ্রন্ট সরকার ছিল বলেই শ্রমিকদের পক্ষে সুবিধা হয়েছে। একটি কথা সিদ্ধার্থ শংকর রায় বলেছেন যে আমাদের এখানে এমপ্লয়মেণ্টের ডাউনওয়ার্ড ট্রেণ্ড এখনও কেন দেখা যাচ্ছে? এ সম্পর্কে আমি জানাতে চাই পশ্চিমবাংলা হোল ভারতবর্ষের মধ্যে একচেটিয়া পুঁজির সবচেয়ে বড় আড্ডা এবং এই আড্ডা এখানে আছে বলেই প্রত্যেক বছর শ্রমিক ছাটাই হয়, শ্রমিকের সংখ্যা কমান হয়, অটোমেসন হয়, র‍্যাসনালাইজেসন হয় এবং এইভাবে নানা কায়দায় শ্রমিক কমান হয়। এর বিরুদ্ধে আমি যুক্তফ্রন্ট সরকারকে বলব, যুক্তফ্রন্টের বিভিন্ন শরিক দলকে বলব, বাংলাদেশে এই যে একচেটিয়া পুঁজি রয়েছে তাকে খর্ব করবার জন্য আমাদের সকলের প্রচেষ্টা করা দরকার। কিন্তু দুঃখের সঙ্গে বলছি আমাদের মধ্যে এই প্রচেষ্টার অভাব রয়েছে, এটা আরও ব্যাপ্ত হওয়া উচিত। আপনারা দেখেছেন এই একচেটিয়া পুঁজিপতিদের শিরোমনি বিড়লা এখানে চক্রান্ত সুরু করেছে। ম্যানেজিং এজেন্সী শেষ হবে ১লা এপ্রিল থেকে কাজেই তার আগেই সে এখান থেকে হেড অফিস স্থানান্তরিত করবে এবং অন্যান্য শিল্পপতিদের উস্কানি দিচ্ছে এখান থেকে হটে যাও। কাজেই এই ব্যাপারে আমাদের কি করা উচিত সেটা আমি জিজ্ঞাসা করছি। আজকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যুক্তফ্রন্টের আমলে যে প্রচণ্ড উৎসাহের সঙ্গে শ্রমিকরা অগ্রসর হচ্ছিল অক্টোবর মাসের পর সেটা অন্যদিকে দেখা যাচ্ছে। আমরা কেন, যুক্তফ্রন্টের কোন শরিকদলই এটা ভাবেননি। আজকে যেটা প্রয়োজন হচ্ছে সুতাকল, চটকল এবং চা-বাগিচার সমস্ত মতবাদের শ্রমিক এক হয়ে মালিক শ্রেণীর বিরুদ্ধে লড়াই করবে। কিন্তু আমরা দেখছি সেখানে ভ্রাতৃদ্বন্দ্ব থাকার ফলে শ্রমিকের সংগ্রাম করবার ক্ষমতা দূর হচ্ছে। আমরা দেখেছি গত অক্টোবর মাস পর্য্যন্ত শ্রমিকের বিরুদ্ধে পুলিশ ব্যবহৃত হয়নি, কিন্তু আজকে দেখছি পিওর ড্রিঙ্কস্ হোক, কোকা-কোলা কোম্পানী হোক বা কিছুদিন আগে দেখেছি ইণ্ডিয়ান জুটে পুলিশ সুযোগ পেলে শ্রমিকদের অত্যাচার করেছে এবং রাত্রি ৩টার সময় কোকা-কোলাতে ঢুকে শ্রমিক হত্যা করেছে। পুলিসের এই সাহস ওইজন্যই এসেছে। আমি শ্রম দপ্তরকে এই দিকে নজর দিতে বলব। আমি এর আগে গ্রাচুইটি বিল উঠিয়েছিলাম, কিন্তু যেহেতু গভর্ণমেণ্ট থেকে এটা আনা হচ্ছে সেহেতু আমি সেটা

প্রত্যাহার করছি। আমাদের এই ডিপার্টমেন্টের উপর আস্থা কম আছে কারণ যেভাবে এই ডিপার্টমেন্ট পরিচালিত হয় তাতে দেখেছি শ্রমিক যেটা আদায় করে সেটা যাতে মালিকরা মানতে বাধ্য হয় সে সম্পর্কে এঁদের ঢিলেমি রয়েছে। আজকে চটকলে এগ্রিমেন্ট হওয়া সত্বেও বহুক্ষেত্রে দেখছি ভাওলেন্স হচ্ছে। যেখানে ফুরোনে অর্থাৎ পিস্ রেটে শ্রমিকদের নিম্নতম বেতনের নীতি নির্ধারণ করা হয়েছিল সেটা দেওয়া হয়নি। আজকে চটকল শ্রমিকদের একসঙ্গে লড়াই করা দরকার। কিন্তু আমাদের মধ্যে ভ্রাতৃদ্বন্দ্ব দেখা দেওয়ায় সেটা হচ্ছে না এবং দপ্তর থেকেও সেই পরিমাণ চেষ্টা হয়নি। তারপর ইঞ্জিনিয়ারিং কারখানায় যে এগ্রিমেন্ট হয়েছে তাতে শ্রমিকদের প্রচণ্ড অসুবিধা হয়েছে। আমার কাছে খবর আছে শুধু কয়েক শত ইঞ্জিনিয়ারিং কারখানার কয়েক হাজার শ্রমিক এই এগ্রিমেন্টের সুবিধা থেকে বঞ্চিত আছে। আপনারা জানেন বদলী শ্রমিক চটকলে ছাঁটাই হয়েছে এবং সেখানে মনোপলি প্রথা পরিচালিত হচ্ছে। আসানসোল কয়লা খনি যেটা সেণ্ট্রাল গভর্ণমেন্টের অধীনে সেখানে যুক্তফ্রণ্ট সরকার স্বভাবতই কয়লা খনির শ্রমিকদের বলতে পারে তারা যেন একসঙ্গে লড়াই করে। সেখানে গ্রাচুয়িটি, ওয়েজ বোর্ড ইম্প্লিমেণ্টেসন হবার কথা, কিন্তু নাটমোহনা কলিয়ারি, বেনালি কলিয়ারির খবর শুনলাম সেখানে শ্রমিকরা ভ্রাতৃদ্বন্দ্বে নিবদ্ধ হওয়ায়, শ্রমিকদের মধ্যে বিভেদ সৃষ্টি হওয়ায় সেখানকার কয়লা খনির মালিকদের একচেটিয়া শোষণের সুবিধা হয়েছে।

মিঃ স্পীকার স্যার, আমি শ্রম দপ্তরের দু একটা কাজ সম্পর্কে কিছু বলতে চাই। যেহেতু এখানে একচেটিয়ে পুঁজিপতি সবচেয়ে বড়, আমাদের যুক্তফ্রণ্ট সরকারের শ্রমনীতিতে সর্বপ্রথম স্থান পাওয়া উচিত যাতে পশ্চিমবাংলার এই একচেটিয়া পুঁজির বিরুদ্ধে সাধারণ মানুষকে আমরা একযোগে নিয়ে তাদের বিরুদ্ধে লড়াই করতে পারি, সেই হবে আমাদের সত্যকারের ঐক্য। আজকে আপনি জানেন এবং আমরা দেখেছি বিভিন্ন প্রদেশে—কেবলে কিছুদিন আগে, সেখানে আইন প্রণয়ন হয়েছে যে প্লানটেশন সেখানে রাষ্ট্রীয়করণ করা হয়েছে। এখন আমাদের বিদেশী পুঁজি ও একচেটিয়া পুঁজির ভিন্ন স্থান আছে, সেখানে আমাদের প্রাদেশিক সরকারকে নজর দিতে হবে যাতে আমরা এখান থেকে অন্ততঃ পক্ষে কিছুটা কাজ করতে পারি। আমাদের এখানে আজকে শ্রমিকদের জন্য নতুন লেজিসলেশন করার প্রয়োজন আছে, সেই লেজিসলেশনের মধ্যে—আমি একটা কথা আপনার কাছে রাখছি, আপনি দেখেছেন যে আমাদের এখানে যে লেবার ইন ওয়েষ্ট বেঙ্গল, যা পেশ করা হয়েছে—এমপ্লয়মেণ্ট ইনজিউরি সম্পর্কে ১৯৬৫ সালে সেটা হলো ৬৪ হাজার, ১৯৬৬ সালে সেটা হয়েছে ৬৯ হাজার, ১৯৬৭ সালে সেটা হলো ৮৪ হাজার এবং ১৯৬৮-৬৯ সালে সেটা হলো ৯০ হাজার। এই যে এমপ্লয়মেণ্ট ইনজিউরি বাড়ছে, তার কারণ আমাদের একচেটিয়া অধিক মুনাফা লাভের জন্য মেশিনে স্পীড আপ করা —কাজের চাপ বৃদ্ধি করার প্রচেষ্টা, তার ফলে আমাদের এই এ্যাক্সিডেণ্ট এর পরিমাণ বেড়েছে, সেফটি মেজার করেছি সেই সম্পর্কে আমাদের শ্রম দপ্তরের নজর দেওয়া উচিত, আমাদের সেই সম্পর্কে আইন প্রণয়ন করা উচিত। পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণী তারা এটা আশা করেনা যে একটা প্রাদেশিক সরকার যার হাতে ক্ষমতা সীমাবদ্ধ সেই সমস্ত একচেটিয়া পুঁজি শেষ করে দেবে এবং শ্রমিক কৃষকদের রাজত্ব তৈরী করে দেবে। কিন্তু আমাদের শ্রমিক সাধারণ সকলে আশা করে যে আমাদের এই যুক্তফ্রণ্ট সরকার এমনভাবে চলবে যাতে এই শ্রমিকরা সেই মালিক শ্রেণীর বিরুদ্ধে লড়াই করবার জন্য তাদের মধ্যে ব্যাপক একতা সৃষ্টি করতে পারবে, তাদের মধ্যে ভ্রাতৃ বিদ্বেষ থাকবে না। তাহলে তারা একচেটিয়া পুঁজির বিরুদ্ধে লড়াই করবার যেটুকু সুযোগ পাবে, সেই সুযোগ সৎভাবে হবে। গত সেপ্টেম্বর অক্টোবর মাসে পশ্চিমবাংলার শ্রমিকরা আন্দোলন করেছে এবং ভবিষ্যতে তারা আরও করবে। আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করতে চাই। সেটা হচ্ছে যে আমরা দেখতে পাচ্ছি আমাদের এখানে তিনটি ত্রিদলীয় চুক্তি হয়েছে। একটা

সেখানে শ্রমিকদের জন্য বাসগৃহ, পানীয় জল, তাদের চাকরীর নিরাপত্তা এবং তাদের জীবনের নিরাপত্তার সমস্যা আছে। আমি যুক্তফ্রন্ট সরকারের শ্রম মন্ত্রীর কাছে আবেদন জানাবো তিনি যেন এদিকে দৃষ্টি দেন। আর একটা জিনিষের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। ঐ এলাকাতে কিছু ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের কর্মীরা আছে। অনেক দিন ধরে তাদের ৪০ জন ছাটাই কর্মী আছে, তাদের আজ পর্যন্ত কাজে পুনর্নিয়োগ করা হয় নি। আমি শ্রম মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ করবো তাদের কেন কর্মে পুনঃনিয়োগ করা হয়নি সেটা যেন তিনি দেখেন এবং আমি আশা করবো খুব শীঘ্র তারা তাদের কর্ম ফিরে পাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বড় বড় কথা বলা হয়েছে, ইনটারিম রিলিফের কথা বলা হয়েছে কিন্তু আমরা জানি আমাদের যুক্তফ্রন্ট সরকার গত অধিবেশনে একটা ট্রেড ইউনিয়ান বিল পাশ করেছেন। কেন্দ্রীয় সরকার যদি তাড়াতাড়ি সম্মতি পাঠিয়ে দেন তাহলে তার পক্ষে অনেকটা সুরাহা হতে পারে। তাছাড়া খনি অঞ্চলে অনেক হানাহানি কাটাকাটির কথা বলা হচ্ছে। খনি অঞ্চলে দুর্ধর্ষ ডাকাতকে ধরা হয়েছে তার জন্য ২ জন শ্রমিক প্রাণ দিয়েছেন একথা তো আজ কংগ্রেস পক্ষের মনে নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার মারফত আর একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করবো। সেটা হচ্ছে আসানসোল অঞ্চলে Estern Rly. এর আসানসোল ডিভিসানে প্রায় ২৪ হাজার কর্মী কাজ করেন।

যদিও এটায় বাংলাদেশের শ্রমমন্ত্রীর কিছু করার নেই তথাপি আমি বলব তারা যুক্তফ্রন্টের হাওয়ার দ্বারা আন্দোলন করতে গিয়েছিল। কিন্তু দুঃখের সঙ্গে বলছি ১৪(২) ধারা লাগিয়ে কয়েক জন শ্রমিক নেতাকে ছাটাই করা হয়েছে, কয়েকজন শ্রমিক নেতাকে বিভিন্ন স্থানে বদলি করা হয়েছে। সেখানে ক্যাজুয়েল শ্রমিকদের উপর বিভিন্ন ভাবে অত্যাচার চালান হচ্ছে। আমি শ্রমমন্ত্রীকে অনুরোধ করবো তিনি যেন বিষয়টা রেল কর্তৃপক্ষের সঙ্গে গ্রহণ করেন। আজকে কয়লাখনি অঞ্চলের কথা তুলে রাজ্যসভা, বিধানসভা এবং কাগজে ফলাও করে ছাপা হচ্ছে। কিন্তু আমরা জানি না খনি অঞ্চলের যে পরিস্থিতি তাতে প্রাদেশিক সরকারের কতটুকু হাত আছে। সেটা কেন্দ্রীয় সরকার কুক্ষিগত করে বসে আছে। তাই আমাদের দাবী হওয়া উচিত অন্তত সেটাকে কনকারেন্ট সাবজেক্ট করা উচিত এবং সেখানে যুক্তফ্রন্ট সরকারের কর্তৃত্ব প্রতিষ্ঠিত হওয়া উচিত। আমি একটা খবর সিদ্ধার্থ বাবুর অবগতির জন্য জানাচ্ছি, তিনি সি. পি. এম. এ-র বিরুদ্ধে কুৎসিত কথা বলেছেন তাঁর বন্ধু কল্যাণশঙ্কর রায়ের কথা উল্লেখ করেছেন, কিন্তু আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি কালও দুটো মৃতদেহ শ্রীপুর রানা কয়লা খনিতে পাওয়া গিয়েছে, পুলিশ খুঁজে বের করেছে, সে দুটো সি. পি. এম. কর্মীর। সেখানে ছ মাসের মধ্যে ২৬ জন সি. পি. এম. নিহত হয়েছেন এবং সিদ্ধার্থ বাবুর বন্ধু কল্যাণশংকর রায়-এর পার্টির বা অন্যান্য পার্টির দ্বারা। তাঁরা যদি বলেন গৃহযুদ্ধ হচ্ছে, তবে কাদের তরফ থেকে সেটা আসছে ?—এটা ভেবে দেখবেন ? আজ বিধানসভায়, রাজ্যসভায় বা কাগজে বিবৃতি দিয়ে কিছু হবে না। আজকে যদি সি. পি. এম. দ্রুত অগ্রগতিতে ভীত না হয়ে থাকেন, আসুন আমরা একত্র হয়ে চেষ্টা করি সেখানে কিভাবে শান্তি প্রতিষ্ঠিত হয়, কিভাবে হাজার হাজার টাকা মুনাফা লোটা বন্ধ হয়। আমি এই আবেদন রেখে বক্তব্য শেষ করছি।

**শ্রীসীতারাম গুপ্ত:** মাননীয় আমাদের শ্রমমন্ত্রী কমরেড কৃষ্ণপদ ঘোষ মহাশয় যে শ্রম ব্যয়বরাদ্দ উপস্থিত করেছেন তার সমর্থন করে ২/৪ কথা বলতে চাই। আমাদের এই বাজেটের বিরুদ্ধে বিরোধী দলের নেতা কংগ্রেসের শ্রীসিদ্ধার্থ শংকর রায় যা বলেছেন এবং নেপালবাবু যা বলেছেন আমি শুধু তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই বাংলাদেশের শ্রমিক শ্রেণী তাঁদেরকে তাদের তরফ থেকে বলার অধিকার কেড়ে নিয়েছে। ১৯৬৭ সালে যে ছিটেফোঁটা শ্রমিক এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছিলেন, ১৯৬৯ সালে সেটাও একেবারে বিলুপ্ত হয়ে গিয়েছে। আর তাদের বলার অধিকার

নেই। কারণ হচ্ছে ২০ বছর ধরে কংগ্রেস যে রাজত্ব চালিয়ে এসেছিল বাংলাদেশ বিশেষ করে শ্রমিক শ্রেণীর উপর নিষ্পেষণ চালিয়ে এসেছিলেন, এবং শ্রমিক শ্রেণী ভাল করেই বুঝেছিল ওঁদেরকে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে শিল্পপতিরা বাংলাদেশে আছে তাদের ৩০ বছরের ব্যালান্সশীট সেটা যদি দেখেন দেখবেন, প্রত্যেকটি কলকারখানার মালিকরা কংগ্রেসের নির্বাচনী ফাণ্ডে হাজার হাজার লক্ষ লক্ষ টাকা দিয়ে এসেছে এবং সেই টাকা দিয়ে নির্বাচনে লড়ে লোককে ভুলিয়ে এখানে এসেছে এবং সে ধনীক শ্রেণী এবং শিল্পপতিদের সেবায় নিজেদের নিয়োজিত করেছিল।

[6-30—6-40 p.m.[

এবং আজ এই জিনিসটা পরিষ্কার দেখতে পাচ্ছি যে শ্রমিকদের জন্য ওঁদের চোখে কুম্ভীরাশ্রু ঝরছে। তাঁরা কি জানেন না যে গত ২০ বছরে তাঁদের আমলে যথনই শ্রমিকরা সংগ্রাম করেছিল, Strike করতেন, তখন তাঁরা পুলিশ পাঠাতেন, tear gas ছুড়তেন, লাঠি চার্জ করতেন এবং তাঁদের জেলে পুরে দিয়ে মালিকদের সাহায্য করতেন। তাদের যে ক্ষমতা ছিল bargaining ক্ষমতা সেটা তাঁরা করতেন। আমার এলাকায় অনেক কলকারখানা আছে, সেখানে অনেক শ্রমিক কাজ করে। ১৯৬৩ সালে যখন আমরা ৫½ মাস Strike করেছিলাম—সে সময় কংগ্রেসী মুখ্যমন্ত্রী ডাঃ রায় কিরকম ভাবে শ্রমিকদের উপর অত্যাচার করেছিলেন তা সবাই জানে—এবং তখন ঐভাবে সংগ্রাম করে আমরা ৮। বোনাস আদায় করি। সেখানে যে কাগজকল আছে, সেখানকার আমি President, সেখানে শুধু ultimatum দিয়ে ৩৪ টাকা বাড়িয়ে নিয়েছি। তিনি বললেন I. N. T. U. C. নেতা কালী মুখার্জী আছেন; নিশ্চয় আছেন—কিন্তু তিনি এতদিন কোথায় ছিলেন? ৪ঠা Aug. তারিখে সারা বাংলায় যখন চটকল শ্রমিকরা ধর্মঘট করছিল, তখন শ্রীনেপাল রায় তার বিরোধিতা করেছিল। আমি বুঝতে পারছিনা, তাদের ধর্মঘটের সফলতায় তারা যে দাবী আদায় করতে পেরেছে তার কৃতিত্ব তাঁরা দাবী করেন কি করে? আমার এলাকায় যে ভাটপাড়া Electric Supply আছে তাদের মালিক কোনদিন ৫/১০ টাকা বাড়াতে রাজী ছিল না, কিন্তু আমরা Strike করায় ৫ ঘন্টার মধ্যে তাদের ২৫ টাকা বাড়ল। এখানেই হচ্ছে ২০ বছরের মধ্যে আমাদের তফাত। কিন্তু এটা কেন হল? এর কারণ হচ্ছে কংগ্রেসীরা শিল্পপতিদের কাছ থেকে টাকা নিতেন এবং প্রত্যেকটি কারখানায় I. N. T. U. C-র লোকেরা দালালী করত। এজন্য সে সময়ের Labour Report ছিল দালালদের আড্ডায় জায়গা। আমরা তখন দেখেছিলাম মালিকদের যখন কিছু যুক্তি থাকতো না তখন Labour Commissioner, Asstt. Labour Commissioner তাঁদের মুখে যুক্তি যুগিয়ে দিতেন। কেন এই কাজ তাঁরা করতেন, কেননা, ঐসমস্ত কারখানা থেকে ওঁরা টাকা পেতেন। তাঁরা জিজ্ঞাসা করতেন এটা কার এবং বাজারিয়া না জালানদের তাদের হলে তাঁরা কিছু করতেন না। এখন এর পরিবর্তন হয়েছে। আমি একথা বলছিনা যে শ্রমিক শ্রেণীর আর্থিক উন্নতি হয়েছে। পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে তাদের খুব বেশী উন্নতি করা যাবেনা। কিন্তু সবচেয়ে বড় কথা হচ্ছে যে, আপনারা শ্রমিক শ্রেণীর মাজা ভেঙ্গে দিয়েছিলেন। সেই শ্রমিক শ্রেণী আজকে মাজা সোজা করে দাঁড়িয়েছে এবং মাজা সোজা করে চলছে। যারা পুর্ব দিকে থাকে তারা সূর্য উদয় দেখতে পায় কিন্তু যারা পশ্চিম দিকে থাকে তারা সূর্য ডোবা দেখতে পায়। তাই আজকে তারা ডুবছেন সেইজন্য এজিনিস বুঝতে পারবেন না। উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলেই শেষ করছি। সেটা হচ্ছে আজকে তাদের লাল ঝরছে যে, এই বুঝি যুক্তফ্রন্ট ভেঙ্গে গেল, এই বুঝি যুক্তফ্রন্ট ভেঙ্গে গেল। শিল্পপতিরা, মিলের মালিকরা দিন রাত জপ তপ করছে এই বুঝি ভেঙ্গে গেল। আমাদের ওখানে কাঁকিনাড়া জুট মিলে মালিক ৪/৫ দিন ধরে আমাদের সঙ্গে চুক্তিতে বসলেন না, কারণ তিনি

ভাবছেন এই বুঝি যুক্তফন্ট ভেঙ্গে গেল, কিন্তু যখন দেখলেন যে ভাংগলোনা তখন চুক্তি করতে বাধ্য হলেন। তবে আর একটা কথা, আমি জানিনা যুক্তফ্রন্টের কি হবে। আমার মনে হয় ধুকবে কিন্তু মরবেনা। আমাকে একজন ভদ্রলোক জিজ্ঞাসা করেছিলেন ১৯৬৭ সালে যে, গুপ্তাজী, যুক্তফ্রন্ট কি থাকবে। আমি তখন বলেছিলাম যে, কোন দিন উঠে দেখবেন যে নাই। এবারে আবার নির্বাচনের পর যখন যুক্তফ্রন্ট সরকার হল তখন সেই ভদ্রলোক আমাকে জিজ্ঞাসা করলেন যে, এবার কি যুক্তফ্রন্ট সরকার থাকবে। আমি বলেছিলাম যে ধনিক শ্রেণী, ক্যাপিটালিষ্টরা এটা চায়না, কিন্তু যুক্তফ্রন্ট থাকবে, একটা রোগীর মত ভুগবে কিন্তু মরবেনা, এর মৃত্যু কামনা করছেন ঐ ডাইনীরা। আমি এখানে শরিক দলের যাঁরা আছেন তাদের অন্য কোন কথা বলছিনা, আমরা যারা শ্রেণী সংগ্রাম করে আসছি আমাদের মধ্যে যদি কোন ডিসপিউট থাকে আমরা একসংগে বসে, আপনার আর এস এস যখন তার মাধ্যমেও মিটমাট করবো এবং তাতে মারামারি হবেনা। আজকে যে সব মারামারি হচ্ছে তার কারণ ঐ দালালরা আছে। উপাধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রে প্রায়ই বিজ্ঞাপন বের হয় যে সাহেব বাড়ী ভাঙ্গা হচ্ছে, বিদেশী মালপত্র পাওয়া যাবে, বার্মার সেগুন পাওয়া যাবে। এই কংগ্রেস হচ্ছে সেই সাহেব বাড়ী এবং তা ভাঙ্গা হচ্ছে এবং তার বার্মা টিক নিয়ে যাচ্ছে ঐ কংগ্রেসের দালালরা, তারাই হচ্ছে বার্মা টিক। আমি এই কথা বলে আজকে এই ব্যয় বরাদ্দ সমর্থন করছি।

[ 6-40—6-50 p.m ]

**শ্রীহারুনউর রসিদ** ঃ—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী শ্রমবিভাগের যে ব্যয় বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন সেই দাবী আমি সমর্থন করে একটু সমালোচনা না করে পারছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় যুক্তফ্রন্ট আজ অবহেলিত শ্রমিকদের এবং শিক্ষকদের আশীর্ব্বাদ নিয়ে গদীতে এসেছে। তাদের সমস্তার সমাধান করবার প্রতিশ্রুতি তারা দিয়েছিল। কিন্তু বড়ই দুঃখের বিষয় কংগ্রেসী আমলে যে ঘটনা আমরা দেখেছি এই যুক্তফ্রন্টের এক বছরের শাসনের পরও তার কিছু পরিবর্ত্তন দেখলাম না। কংগ্রেসী আমলে দেখেছি এই শ্রমিকের দল লাল ঝাণ্ডা নিয়ে কলকাতার রাস্তায় রাস্তায় এবং বিধান সভার ফটকে ইনক্লাব জিন্দাবাদ এবং আমাদের দাবী মানতে হবে ইত্যাদি বলে চীৎকার করতো। যুক্তফ্রন্ট তাদের দাবী আদায় করে দেবে প্রতিশ্রুতি দিয়ে সরকারে প্রতিষ্ঠীত হলো কিন্তু এখনও আমরা দেখছি তাদের কোন সমস্যার সমাধান যুক্তফ্রন্ট সরকার করতে পারেনি। তার প্রমাণ এখনও কলকাতার রাস্তায় রাস্তায় এবং বিধান সভার ফটকে ফটকে তারা ইনক্লাব জিন্দাবাদ এবং আমাদের দাবী মানতে হবে বলে দাবী করছে। আমি যুক্তফ্রন্ট সরকারের শ্রমমন্ত্রীকে অনুরোধ করবো, তিনি যেন মিলমালিকদের সঙ্গে কলকারখানার মালিকদের সংগে, শিল্পপতিদের সংগে এবং শ্রমিকদের সংগে একত্রে বসে সমঝোতার ব্যবস্থা করেন। এবং যাতে প্রত্যেক শ্রমিক কাজ পায় তার ব্যবস্থা করেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বেকার সমস্যা একটা বিরাট সমস্যা এই পশ্চিম বাংলায়। আজ শিক্ষিত বেকারের সংখ্যা বেড়েই চলেছে। এই বেকার সমস্যা যদি অতি তাড়াতাড়ি সমাধান না করা হয় তাহলে যে অঘটন ঘটবে তা বলে শেষ করা যায় না। যুক্তফ্রন্ট এই বেকার সমস্যার সমাধান করবে বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং বলেছিলেন যে বেকার সমস্যার সমাধান না করতে পারলেও বেকার ভাতা দিয়ে তাদের ভরণ-পোষণের ব্যবস্থা করা হবে। এই কথা তারা ইলেকশানের সময়, নির্ব্বাচনের সময় বলেছিলেন। কিন্তু বড়ই দুঃখের বিষয় এই বাজেটে সেই বেকার ভাতা দেবার কোন ব্যবস্থা দেখছি না। এর পর আমি আরেকটা কথা বলতে চাই যে, মুস্লিম শিক্ষিত বেকারের সংখ্যাও কম নয়। আজকে তাদের সরকারী ও বেসরকারী কলকারখানায় প্রবেশের কোন সুবিধা দেওয়া হচ্ছে না। যারা পুরানো শ্রমিক কলকারখানায় চাকরী করছিলেন তাদেরকেও সেই সব এলাকায় পুনঃ পুনঃ সাম্প্রদায়িক দাংগা হাংগামা ঘটিয়ে সেই কাজ থেকে সরিয়ে

দবার চেষ্টা করছে। যেমন জগদ্দলে, মেঘনা মিলে যেখানে শতকরা ৫০ জন শ্রমিক মুসলিম ছিল, যমন আলেকজাণ্ডার জুট মিলে প্রায় ৪ হাজার মুসলিম শ্রমিক ছিল তারা এই সব দাংগা হাংগামায় বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। অনেকে তাদের প্রাণ রক্ষা করবার জন্য চাকরী ছেড়ে চলে যেতে বাধ্য হয়েছে। আমি শ্রমমন্ত্রীকে অনুরোধ করবো, যারা এইভাবে বিশেষ ক্ষতিগ্রস্ত হয়েছে এবং চাকরী ছেড়ে যেতে বাধ্য হয়েছে তারা যাতে আবার সেই চাকরী পায় তার জন্য যেন তিনি ব্যবস্থা গ্রহণ করেন। তারপরে স্যার, আজকে তফশিলী সম্প্রদায়ের অনেক যুবক আমাদের কাছে আসে, তাদের চাকরীর ঐ একই অবস্থা। এমন কি অনেক গ্রাজুয়েট লোক আসে তাদের চাকরীর জন্য। তফশিলী যুবকদের যাতে চাকরীর ব্যবস্থা সংখ্যানুপাতে হয় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় যেন দৃষ্টি দেন। এই আবেদন জানিয়ে আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকালীপদ মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের যুক্তফ্রন্ট সরকারের শ্রমদপ্তরের বিভাগীয় মন্ত্রী যে ব্যয়বরাদ্দের প্রস্তাব এখানে রেখেছেন তাকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে তাঁকে আমি অভিনন্দনও জানাচ্ছি এই কারণে যে, গত ১৯৬৯ সালে বাংলাদেশের চারটী প্রধান শিল্প--চট, চা, সূতাকল ও ইন্জিনিয়ারিং শিল্পে যে জয়লাভ হয়েছে তাতে করে শ্রমিকদের যে মাইনে বৃদ্ধি হয়েছে সেই আন্দোলনের ফলে যখন একটী ত্রি-পক্ষীয় চুক্তি স্বাক্ষরিত হয়েছিল--তখন আমাদের শ্রমমন্ত্রীর একটা বিরাট ভূমিকা ছিল।

মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আপনি জানেন বাংলাদেশের শ্রমিকরা, যখন চটকলের শ্রমিকের খাতায় নাম লেখাতে আসে, তখন যেমন খালি হাতে আসে, আর বৃদ্ধ বয়সে যখন তারা অবসর নিয়ে retire করে চলে যায়, তখনও সেই খালি হাতে চলে যেতে হয় ; বার্দ্ধক্যের সম্বল বলে তাদের কিছু থাকে না। তাই আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর কাছে আবেদন করবো যে শিল্প শ্রমিকরা যাতে বৃদ্ধ বয়সে কিছু অর্থের মুখ দেখতে পায়, তার জন্য সমস্ত রকম শিল্পে বাধ্যতামূলক গ্রাচুইটী ব্যবস্থা তিনি যেন নিশ্চয়ই করেন। কারণ আমরা জানি পৃথিবীর সমস্ত সভ্যদেশে শ্রমশিল্পে নিযুক্ত শ্রমিকরা এই গ্রাচুইটীর সুযোগ পেয়ে থাকেন। আমাদের ভারতবর্ষের মধ্যে কেরালার সরকারও এই গ্রাচুইটীর ব্যবস্থা করেছেন। তাই আমিও আশা করি আমাদের যুক্তফ্রন্ট সরকারের যে ভাবমূর্তি যা এখনো শ্রমিকদের চোখে অম্লান রয়েছে, যেটা আজকে ভ্রাতৃঘাতী দ্বন্দ্বে কিছুটা মসীলিপ্ত হয়েছে, আমি আশা করি শ্রমিকদের জন্য গ্রাইচুটির ব্যবস্থা হলে পরে সেই মসী দূর হয়ে যাবে এবং শ্রমিকদের মনে একটা নিরাপত্তার ভাব ফুটে উঠবে।

বাংলাদেশে প্রায় ৫ লক্ষ বেকার রয়েছে, আর সঙ্গে সঙ্গে অন্য দিকে দেখতে পাচ্ছি প্রায় ১৫৫টী কলকারখানা বন্ধ হয়ে রয়েছে। একদিকে ৫ লক্ষ বেকার আর অন্যদিকে ১৫৫টী কলকারখানা বন্ধ। এই অবস্থা চলতে দেওয়া কোনক্রমেই উচিত নয়। এই বেকারী আজকে পশ্চিমবঙ্গের অর্থনীতিক্ষেত্রে একটী দুরারোগ্য ব্যাধির মত হয়ে দাঁড়িয়েছে। আমাদের যুক্তফ্রন্ট সরকারের ৩২ দফা কর্মসূচীর মধ্যে জনসাধারণের কাছে একটী প্রতিশ্রুতি ছিল—আমরা তাদের জন্য নূতন কর্মসংস্থানের ব্যবস্থা করবো। আজ পর্য্যন্ত সেই নূতন কর্মসংস্থান করা সম্ভব হয়নি যাতে করে পশ্চিমবাংলার প্রতিটি কর্মক্ষম মানুষ কাজ পায়। সেইজন্য আমি দাবী করবো—যে সমস্ত কলকারখানা আমাদের এখানে বন্ধ হয়ে আছে, সেগুলি অবিলম্বে চালু করবার ব্যবস্থা করতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে Labour in West Bengal বইটি আমাদের হাতে এসেছে—তাতে দেখছি Subsidised Industrial Housing স্কীমে যে একটী নিয়ম আছে—সেই নিয়মে

হাওড়ার বাউড়িয়া জোনে যেখানে ৮টি প্রধান শিল্প রয়েছে, সেই স্কীম অনুসারে সেখানে কোন ঘর বাড়ী শ্রমিকদের জন্য নাই। অথচ সেখানে আমরা দেখছি হাজার হাজার শ্রমিক একবারে জঘন্য একটি পরিবেশের মধ্যে বসবাস করছে। তাই আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি বাউড়িয়ার জোনে ঐ Subsidised Industrial Housing স্কীমে শ্রমিকদের জন্য যেন প্রয়োজনীয় ঘরবাড়ী তৈরী করা হয় যাতে করে শ্রমিকদের জন্য একটু মাথা গোজবার ঠাই-এর সুব্যবস্থা হয়।

[6-50—7-00 p m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৯৬৯ সালে চটকল, সূতাকল, কাপড়ের কল, ইঞ্জিনিয়ারিং এবং চা শিল্পে যে ত্রিপক্ষীয় চুক্তি হয়েছিল আমরা দেখতে পাচ্ছি গ্লস্টার ইনডাসট্রিজ, বার্ন ব্রাদার্স সেই কোল ফ্যাক্টরী এবং চটকলএর সেই চুক্তিকে সঠিকভাবে মর্যাদা দেয়া হচ্ছে না, সেই চুক্তি লঙ্ঘন করা হচ্ছে এবং সূতাকলে যে চুক্তি ছিল যে সকল শ্রমিকই ২০ টাকা করে বেতন পাবেন সেটা তারা লঙ্ঘন করে চলছে। তাই আপনার মাধ্যমে আমাদের শ্রমমন্ত্রীকে অনুরোধ জানাব যেন এই চুক্তি পুরোপুরি-ভাবে মালিকরা মেনে চলে তার নির্দেশ তিনি তাঁর দপ্তর থেকে যেন দেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ফাইনান্স ডিপার্টমেন্টের একটা সার্কুলার আছে, তপশালী এবং আদিবাসীদের জন্য সরকারী চাকরীর ক্ষেত্রে কিছু সংরক্ষণের ব্যবস্থা আছে, কিন্তু আমি জানি এই লেবার ডিপার্টমেন্টে প্রশাসনিক ডিপার্টমেন্টে সেই রিজারভেসন ঠিক ঠিকভাবে মেনে চলা হচ্ছে না। এসম্পর্কে আমি গত বছর লেবার কমিশনারের সঙ্গে আলাপ আলোচনা করেছিলাম। তিনি আমাকে বলেছিলেন, আচ্ছা দেখব, কিন্তু তার পরের খবর হচ্ছে ফাইনান্স ডিপার্টমেন্টের সেই সার্কুলারকে ঠিকভাবে রিগার্ড করা হচ্ছে না। আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীকে অনুরোধ করব, তিনি যেন এই বিষয়ে একটু নজর দেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমি যে এলাকা থেকে এসেছি সেইখানে ফোর্ট গ্লস্টার ইনডাসট্রিজের যে চটকল আছে সেই চটকলগুলিতে সি সিফট চালু সম্পর্কে এক এক চটকলে এক এক নিয়ম আমরা দেখছি। সেখানে আমরা দেখতে পাচ্ছি গোয়েঙ্কা ব্রাদার্স-এর যে ন্যাশানাল জুট মিল সেখানে সি সিফট-এ ৪৬২ ঘটা কাজ করিয়ে ৪৮ ঘণ্টার মজুরী দেয়া হচ্ছে। আমাদের ফোর্ট গ্লস্টারের যখন সি সিফট সুরু হয়েছিল তখন ৪৬২ ঘণ্টা কাজ করিয়ে ৪৮ ঘণ্টার মজুরী দেয়া হত, এখন আর তা মেনে চলা হচ্ছে না। এক একটা কারখানায় এক এক রকম নিয়ম চালু আছে। এই বিষয়ে তিনি যেন একটু নজর দেন। এই কথা বলে এই ব্যয়বরাদ্দকে আবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রীদিলীপকুমার মজুমদার:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের শ্রমমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি ২/১ টা কথা বলতে চাই। আজকে সারাদেশে মোটামুটিভাবে শ্রমিকশ্রেণীর অবস্থা কি এই চিত্র যদিও বিভিন্ন বক্তৃতার মধ্য দিয়ে প্রকাশিত হয়েছে, তবুও আমি দু'একটা সংখ্যাতত্ত্ব হাজির করে আমার বক্তব্য রাখতে চাচ্ছি—সেটা হল এই যে গত ২০ বছর ধরে যদিও দেখা যাচ্ছে—আমরা যদি ১৯৪৮-৪৯ সালকে ১০০ হিসাবে ধরি তাহলে আমরা দেখতে পাই যে ১৯৬৭-৬৮ সাল থেকে সারা দেশে ন্যাশানাল ইনকাম বেড়েছে ৯১ পারসেন্ট, কিন্তু সমগ্র দেশে এই সময়ের মধ্যে শ্রমিক শ্রেণীর মাথাপিছু আয় বেড়েছে ২৮ পারসেন্ট, অর্থাৎ ন্যাশানাল ইনকাম-এর সাথে শ্রমিক শ্রেণীর মাথাপিছু আয়ের ফারাক এত বেশী যে এর থেকে মোটামুটিভাবে বুঝা যাবে যে আমাদের দেশে শ্রমিক শ্রেণীর, যারা দেশের সম্পদ উৎপাদন করেন তাদের কি প্রচণ্ডভাবে শোষণ করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আমি আর একটা সংখ্যাতত্ত্বের মাধ্যমে আপনার কাছে দেখাতে পারি যে মাননীয় সদস্য সিদ্ধার্থবাবু বলেছেন যে কংগ্রেসী আমলে ১৯৫৮ সাল থেকে আরম্ভ করে ১৯৬৬ সাল পর্যন্ত ১৫০ ভাগ মাইনে শ্রমিকদের ক্ষেত্রে বৃদ্ধি হয়েছে কিন্তু আমরা

যদি ন্যাশানাল কমিশন অন লেবার-এর পৃষ্ঠা উল্টে যাই তাহলে আমরা দেখব ১৮৯ পৃষ্ঠায় পরিষ্কারভাবে দেখানো হয়েছে যে, ১৯৫১ যদি ১০০ বেজ ধরি তাহলে ১৯৬৪ সালে মাইনে বৃদ্ধি পেয়ে হয়েছে ১৫১'৪ কিন্তু সেই জায়গায় ১৯৬৪ সালে রিয়াল ওয়েজ হয়েছে ১০৪'৬।

অর্থাৎ আসলে কংগ্রেস আমলে শ্রমিক আন্দোলনের মধ্য দিয়ে, শ্রমিকদের রক্তক্ষয়ী লড়াইয়ের মধ্য দিয়ে তারা অনিচ্ছুক মালিকদের হাত থেকে তাদের মাইনে বৃদ্ধি করতে পারলে দেখা গেল সমস্ত অর্থনৈতিক ব্যবস্থা মালিকদেরই হাতে রয়ে গেল। শ্রমিকরা বাড়তি মাইনে পেয়েও দ্রব্যমূল্য বৃদ্ধি, শোষণের মাধ্যমে সেই মাইনে খেয়ে ফেলেছে অর্থাৎ শ্রমিকদের আসল মাইনে রিয়েল ওয়েজেস আদৌ বাড়েনি। বিশেষ করে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে একচেটিয়া পুঁজিপতিরা পশ্চিমবঙ্গের জন্য একটা সহজ শ্রম আইনের কেন্দ্র হিসাবে গ্রহণ করে নিয়েছে। আমরা দেখতে পাচ্ছি এষ্টিমেটেড ওয়েজ কষ্ট যেটা ন্যাশন্যাল কমিশন অব লেবার রেকমেণ্ড করেছিল আসানসোলের জন্য ২০৮'৮৫, কলকাতার জন্য ২২১'০০, হাওড়ার জন্য ২১৮'০০, রাণীগঞ্জের জন্য ২০৯'৫৩, জলপাইগুড়ির জন্য ১৯০'৬৩, বম্বের জন্য ২১০'৮০, সেখানে আমরা দেখতে পাচ্ছি মহারাষ্ট্রে ১৯৬১ সালে এ্যাভারেজ ইনকাম শ্রমিকদের ছিল বছরে ১৭৭৫ টাকা, পশ্চিমবঙ্গের শ্রমিকদের ছিল ১৪১০ টাকা। ১৯৬৫ সালে মহারাষ্ট্রে শ্রমিকদের দেওয়া হয়েছে ২ ৪১ টাকা, আর পশ্চিমবঙ্গের শ্রমিকদের দেওয়া হয়েছে ১৮৬৭ টাকা। ১৯৬৬ সালে মহারাষ্ট্রের শ্রমিকদের দেওয়া হয়েছে ২৪৭৭ টাকা, পশ্চিমবঙ্গের শ্রমিকদের দেওয়া হয়েছে ২০২৪ টাকা, ১৯৬৭ সালে মহারাষ্ট্রের শ্রমিকদের দেওয়া হয়েছে ২৪৭৭ টাকা, পশ্চিমবঙ্গের শ্রমিকদের দেওয়া হয়েছে ২১৭৬ টাকা। ন্যাশান্যাল কমিশন অব লেবার বলেছেন কলকাতা শ্রমিকদের জন্য যদি ২২১'০০ হয় বম্বের শ্রমিকদের জন্য ২১০'৮০ হওয়া উচিত। পশ্চিমবঙ্গকে একচেটিয়া পুঁজিপতিরা কিভাবে শোষণের কেন্দ্র হিসাবে পশ্চিমবঙ্গকে গ্রহণ করেন সে বিষয়ে সিদ্ধার্থবাবু একটুও আলোকপাত করেন নি। এই শোষণের বিরুদ্ধে শ্রমিকদের আহ্বান জানান নি একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে সংগ্রামে অবতীর্ণ হবার জন্য। তিনি বলেছেন পশ্চিমবঙ্গে নাকি অনেক চাকুরীর সুযোগ কমে যাচ্ছে। মোটামুটিভাবে সারা ভারতবর্ষের অবস্থা কি—ন্যাশন্যাল কমিশন অব লেবার-এর ৩৮৯ পৃষ্ঠাটা যদি দেখেন তাহলে দেখতে পাবেন যে, ১৯৬১ সালে যেখানে সারা ভারতবর্ষে ৪১ লক্ষ ১৮ হাজার লোক চাকুরীতে নিযুক্ত ছিল, সেখানে ১৯৬৮ সালে কমে গিয়ে দাড়িয়েছে ৪০ লক্ষ ৬৯ হাজারে। এবং ১৯৬৭ সালে কমে গিয়ে দাঁড়িয়েছে ৪০ লক্ষ ৭১ হাজারে, এইভাবে কমে আসছে। সারা ভারতবর্ষ জুড়ে দেখা যাচ্ছে বছরের পর বছর লক্ষ লক্ষ লোক শ্রমিক তারা চাকুরী হারাচ্ছেন। আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ক্ষেত্রে দেখতে পাচ্ছি—আমি ন্যাশানাল কমিশন অব লেবার-এর ৮৯ পৃষ্ঠা থেকে কোট করছি, সেখানে ১৯৬৫ সালে ৯৪৬০৮২টি চাকুরীর নোটিফাই করা হয়েছিল, চাকুরী পেয়েছে ৫৭০১৯১, ১৯৬৬ সালে ৮৫২৪৬৭টি নোটিফাই করা হয়েছিল, চাকুরী পেয়েছে ৫০৭৩৪১, ১৯৬৭ সালে ৬৯৯০৩৯টি নোটিফাই করা হয়েছিল, চাকুরী পেয়েছে ৪৩০৫৮৮, ১৯৬৮ সালে নোটিফাই করা হয়েছিল ৭১৪০০৬, চাকুরী পেয়েছে ৪২৪২২৭ জন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে মাত্র ৪ লক্ষ ২৪ হাজার ২৬৭ জন চাকুরী পেয়েছে। এইভাবে প্রতি বছর সারা ভারতবর্ষে চাকুরীর সংস্থান কমে যাচ্ছে। আমি এই কথা বলতে চাচ্ছি যে, একদিকে চাকুরী কমে যাচ্ছে, মাইনে কমে যাচ্ছে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে, অপরদিকে দেখা যাচ্ছে ন্যাশনাল ইনকাম বাড়ছে হাজার হাজার কোটি কোটি টাকা। আমরা জানি শ্রমিকদের শ্রম দ্বারা উৎপাদিত সম্পদ একচেটিয়া বড় বড় পুঁজিপতি ও কলকারখানার মালিকদের হাতে জমা হয়ে পড়ে আছে অর্থাৎ সেটা জমা হচ্ছে দেশের মুষ্টিমেয় কয়েকটি লোকের হাতে, অন্যদিকে এই অবস্থায় সাধারণভাবে শ্রমিক শ্রেণী সংগ্রাম চালিয়ে যাচ্ছে, এই নিয়ে লড়াই করছে যাতে শোষণ কমান যায়, শোষণ উচ্ছেদ করা যায়। আমরা জানি

কংগ্রেস সরকার এই শোষণ নীতি চালাতে সাহায্য করেছে। তাই আজ মেহনতী মানুষ যুক্তফ্রন্ট সরকার সৃষ্টি করেছে।

[7-00—7-10 p.m.]

যুক্তফ্রন্ট সরকার আজকে চেষ্টা করছেন যে কিভাবে শ্রমিকদের এই শিল্প মালিকদের শোষণের হাত থেকে রক্ষা করা যায় এবং মালিকদের শোষণের হাতটাকে কিছুটা ব্যাহত করা যায়। আজকে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় বাজেট পেশ করতে গিয়ে যে বক্তৃতা দিয়েছেন তাতে মূল বক্তব্য হচ্ছে, কংগ্রেস সরকারের মত লাঠি এবং গুলির সাহায্যে তাঁরা শ্রমিকদের আন্দোলনকে চূর্ণ বিচূর্ণ করে দিতে চান না বা মালিকদের শোষণকে দ্বিগুণ বা তিনগুণ করতে চাননা বরং চান সমস্ত শ্রমিক শ্রেণী তারা সংঘবদ্ধ লড়াই করে এই শোষণের মোকাবিলা করুক, তাদের অবস্থার উন্নতি করুক। তাই আমরা দেখতে পাচ্ছি শ্রম দপ্তর একনিষ্ঠভাবে এই সমস্ত কাজে উৎসাহ নিয়ে চলেছেন। স্যার, আমরা জানি, ১৯৬৯সালে প্রায় ৮ লক্ষ শ্রমিক সংঘবদ্ধভাবে অনিচ্ছুক মালিকদের হাত থেকে—চট, চা, সুতাকল, ইঞ্জিনিয়ারিং শিল্পের শ্রমিকরা, প্রায় ৫০ কোটি টাকার মত মালিকদের কাছ থেকে আদায় করে নিয়েছেন। বাংলা-দেশের শ্রমিক আন্দোলনের ইতিহাসে এটা একটা উজ্জ্বল ঘটনা এবং এটা আজকে ভারতবর্ষের সংগ্রামী মানুষদের ইতিহাসে স্বর্ণাক্ষরে লেখা থাকবে। আমি এইজন্য শ্রম দপ্তরকে অভিনন্দন জানাবো। আমি অভিনন্দন জানাবো এইজন্য যে আমরা দেখতে পাচ্ছি আজকে কত সুশৃঙ্খল পরিবেশের মধ্যে—যদিও এই শোষণের বিরুদ্ধে আজকে সমস্ত শ্রমিক শ্রেণীর গর্জে ওটা উচিত, এই পুঁজিবাদকে ধ্বংস করার জন্য সমস্ত রকমভাবে বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া উচিত, তথাপি দেখতে পাচ্ছি যুক্তফ্রন্ট সরকার সমস্ত অবস্থাকে সতর্কভাবে বিচার করে তাঁরাও সতর্কভাবে এগুচ্ছেন। স্যার, শ্রমমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে আমরা দেখতে পাচ্ছি, ১৯৬৬/৬৭/৬৮/৬৯ এই ৪ বছরে শ্রম বিরোধ কত শ্রম দপ্তরের হাতে এসেছে এবং কতগুলির মিমাংসা হয়েছে। স্যার, সেটা পর্যালোচনা করে দেখলে আমরা দেখতে পাবো যে, ১৯৬৯ সালে ২৭১৮টি মামলার নিষ্পত্তি হয়েছে ত্রিপক্ষীয় বৈঠকের মাধ্যমে। এটা ১৯৬৮ সালের তুলনায় দু গুণেরও বেশী এবং এর সঙ্গে অন্যান্য সালের তুলনাই চলে না। অর্থাৎ এ থেকেই বোঝা যায় যে শ্রম দপ্তর কি রকম একনিষ্ঠভাবে সমস্ত শ্রমিক মালিক সমস্যা নিয়ে চেষ্টা করছেন যে কি করে আলাপ আলোচনার মাধ্যমে মিমাংসা করা যায়। তা সত্বেও এটা ঠিক স্যার, যে মালিকরা কখনও স্বেচ্ছায় শ্রমিকদের দাবী মেনে নেবে না, কিম্বা পশ্চিমবঙ্গ সরকারের সদিচ্ছার উপর নির্ভর করে তাদের দাবি মেনে নেবে না। তাই শ্রমিকদের সংঘবদ্ধ আন্দোলনের পথে যেতে হবে। আজকে অত্যন্ত সৌভাগ্যের কথা যে পশ্চিমবঙ্গের শ্রমিক শ্রেণী অত্যন্ত সুশৃঙ্খলভাবে, সংগঠিত ভাবে এই শোষণের বিরুদ্ধে আন্দোলনে অবতীর্ণ হয়েছেন। স্যার, অনেকে বলেছেন যে পশ্চিমবঙ্গে বিশৃঙ্খলার সৃষ্টি হয়েছে। এই বিশৃঙ্খলার কথা যেগুলি বলা হয়েছে সেটা একমাত্র যুক্তফ্রন্ট সরকারকে কুৎসা করার জন্যই বলা হলেছে। ঘেরাও-এর কথা যেগুলি বলা হয়েছে সেগুলিও কুৎসা করার জন্যই বলা হয়েছে। কারণ ঘেরাও বা ধর্মঘট শ্রমিক আন্দোলনে নূতন নয়। স্যার, আজকে আমাদের দেখতে হবে আন্দোলন শ্রমিকদের সত্যি একটা নতুন দিগদর্শন দিচ্ছে কিনা। স্যার, এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি বলতে পারি, ১৯৬৯ সালের শ্রমিক আন্দোলন পর্যালোচনা করে যে সত্যিই আজকে শ্রমিকদের একটা নতুন জগতের আভাষ দিতে পারা গিয়েছে, নতুন জগতের সন্ধান দিতে পারা গিয়েছে। আজকে শ্রমিকরা একটা নতুন শোষণমুক্ত সমাজের কথা ভাবতে পারছে, যেখানে মানুষ মানুষের মত বাঁচতে পারে। আজকে এটা বাংলাদেশ তথা সমস্ত ভারতবর্ষের কৃষক, শ্রমিক, মেহনতী মানুষের সামনে নতুন প্রেরণার সৃষ্টি করেছে। দেশের শোষিত মানুষ, যারা যুগ যুগ ধরে বা শতাব্দি ধরে বঞ্চিত, পদদলিত হয়েছে, যারা কংগ্রেস সরকারের ২০ বছরের আমলে লাঠি, গুলি, জেল পদাঘাত পেয়েছে, আজকে সেই মানুষরা

তাদের পায়ের উপর দাঁড়িয়ে বলিষ্ঠভাবে এগিয়ে চলেছে। স্যার, সবশেষে এই বাজেটকে অভিনন্দন জানিয়ে এবং এই প্রগতিশীল শ্রমনীতিকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Honourable Members, four hours are going to complete just now at 7-05. So I want to know from the Members whether I shall extend the time limit. I think one hour will be required. So taking the sense of the House the time is extended by one hour, i.e. 8-05p.m. There are two speakers left, one from this side and another from the Opposition side. Now, Shri P. L. Subba.

**Shri Padmalaksmi Subba :** Mr. Deputy Speaker, Sir, supporting the demand for Grant No. 3 , moved by the Hon'ble Minister Shri Krishnapada Ghosh, I would like to point out some facts in connection with labour and employment in Kalimpong. Sir, in Kalimpong out of six tea gardens three, namely, Upper Fagu, Samabyong and Kumai are closed. The Upper Fagu and Samabyong tea gardens owned by Shri Kashiram Agarwal have remained closed for more than 24 months and the Kumai tea garden has remained closed since September, 1969. As a result the labourers are unemployed and they are very much hard hit. The labourers of these three tea gardens have no work to do for their livelihood. Last year, the United Front Government sponsored a general strike of the labourers in tea gardens and as a result of this strike, many labourers got some benefits. But to the labourers of these three tea gardens that advantage had no meanlng at all.

I personally contacted the Hon'ble Minister Shri Krishnapada Ghosh some time in October, 1969 and requested him to use his good office to reopen the tea gardens like Upper Fagu, Samabyong and Kumai The Hon'ble Minister frankly told me that the problem was not of labour but of management and asked me to go and see the Minister-in-charge of Commerce and Industries Department. Accordingly I saw Shri Sushil Dhara and he asked me to give some notes about the closure of the gardens, the reason for closing and the name and address of the proprietor, and if possible, the phone number also. I furnished all these and went back to Kalimpong. But after two months I got a letter from the Secretary, Commerce and Industries Department, stating that since the subject did not fall under Commerce and Industries Department and since the subject was the concern of the Labour Department my note was sent back to the Labour Department. Sir, I did not understand why the two departments hadt urned a deaf ear to this problem and remained indifferent.

I saw the proprietor Shri Kashiram Agarwal and took him to Writers' Buildings and we had a talk with the Minister-in-charge of Scheduled Castes and Scheduled Tribes Department in his chamber where Shri Agarwal, without a least hesitation told us that because of the paucity of funds he was unable to reopen the gardens. But then the labourers of these three tea gardens have suffered very much and are still been suffering. As such I request the Hon'ble Minister whether in charge of Labour or Commerce and Industries Department through you, Sir, to use their good offices to reopen these three tea gardens and help the poor labourers.

With these words, Sir, I conclude.

[7-10—7-20 p.m.]

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার মাননীয় বন্ধু সদস্যরা বিচলিত হয়ে পড়েছেন। আমি শিল্প অঞ্চল থেকে আসিনি এবং শ্রমিক সমস্যার উপর বিশেষ কিছু

বলতে চাইনা। আমি যে ভয়াবহ বেকার সমস্যা বাংলাদেশে দেখা দিয়েছে তার মধ্যে মূলত আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, বাংলাদেশে জমির হিসাবে জনসংখ্যা অত্যন্ত বেশী— তার উপর প্রায় ৪০ লক্ষ উদ্বাস্তু ভাইবোন বাংলাদেশে আসবার পর যে ভয়াবহ অবস্থা দেখা দিয়েছে তা সকলই জানেন। তা সত্বেও আমরা দেখি যে, স্বাধীনতার সময় বাংলাদেশে জমির উপর লোকের সংখ্যা যা ছিল বর্ত্তমান অবস্থায় জমির উপর লোকের চাপ তা থেকে বেড়ে গেছে। সুতরাং আমরা দেখি যেখানে বাংলাদেশের স্থান ছিল প্রথম আরব্যান পপুলেসন-এর দিক থেকে, সেখানে আজক বাংলাদেশ মহারাষ্ট্র, গুজরাট, মাদ্রাজ, তামিলনাদ থেকে কমে গেছে। মহারাষ্ট্রে লোকসংখ্যা এবং সেখান যে জমির পরিমাণ আছে বাংলাদেশে সাড়ে চার কোটি লোক সংখ্যা তার কম জমি থাকা সত্বেও এখানে কি এগ্রিকালচার বা কি এমপ্লয়মেণ্ট কিছুই ব্যবস্থা হচ্ছে না। এখানে দিনের পর দিন আরব্যান পপুলেসন বেড়ে যাচ্ছে। বাজেট বক্তৃতার সময় যে ইকনমিক রিভিউ বইটি দেওয়া হয়েছিল সেই ইকনমিক রিভিউ বইখানি যদি দেখি তাহলে দেখতে পাবো ১৯৬৬ সাল থেকে প্রতি বছর এখানে এমপ্লয়মেণ্ট রেট আস্তে আস্তে কমে যাচ্ছে। ১৯৬৭ সালে এ্যানুয়াল এমপ্লয়মেণ্ট রেট ছিল ১২২ হাজার— ১৯৬৮ সালে তা হোল ১১১ হাজার, পরে ১৯৬৯ সালে ১০৯ হাজারে দাঁড়িয়েছে। সেইজন্য আমি বলতে চাই যে, এই বাংলাদেশে এই বেকার সমস্যা দূর করার জন্য প্রধানতম কর্তব্য হচ্ছে নূতন শিল্প স্থাপন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী হয়তো বলবেন যে এটা তার দপ্তরের অন্তর্ভুক্ত নয়। কিন্তু তাহলেও শ্রমমন্ত্রী মহাশয় শিল্প স্থাপনে মূলধনের ব্যবস্থা করতে পারেন— শিল্প সম্প্রসারণের জন্য যে আবহাওয়ার প্রয়োজন, সেখানে শ্রমিক মালিকের যে সম্পর্কের প্রয়োজন সেটা তিনি করতে পারেন। আজকে বাংলাদেশের সেই অবস্থার অবনতি ঘটেছে—এইজন্য বলছি যে আজকে যে আনএমপ্লয়মেণ্টের অবস্থা তাতে মন্ত্রীসভা একটা কালেকটিভ থিংকিং, একটা ভাল থিংকিং নিতে পারতেন যাতে যৌথভাবে একটা নীতি স্থির করতে পারতেন যাতে আমরা লোকের কাজের ব্যবস্থা করতে পারতাম।

কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী মহাশয় দু দিন আগে বিধান সভায় প্রেসের কাছে যা রেখেছিলেন সেকথা যদি দেখেন, দেখবেন, তিনি বলেছেন শ্রমিক নেতাদের আত্মঘাতী নীতির ফলে আজ বাংলাদেশের শিল্প সম্প্রসারণ ঘটছেনা। হয়ত পরিষদীয় মন্ত্রী যতীনবাবু এবং মার্কসবাদী দলের নেতা জ্যোতিবাবু এ কথার প্রতিবাদ করেছেন। আজকে দেখছি এঁরা অত্যন্ত স্পর্শকাতর হয়ে পড়েছেন। এখনই ঘেরাওয়ের কথা বল্লেই হৈ চৈ করে উঠবেন। আমি একথা বলতে চাই ঘেরাওয়ের ঘটনা ঘটছে—কিন্তু সেই ঘেরাও আপনারা শিল্প মালিকদের কয়টি করেছেন? মনোপলিষ্টদের কথা বলতে গিয়ে বলতে হয় মনোপলিষ্টরা বাংলাদেশের শ্রমিকদের শোষণ করছে ঠিকই এবং বাংলাদেশের শ্রমিক মহারাষ্ট্র এবং তামিলনাদের শ্রমিকদের থেকে অনেক পিছিয়ে আছে একথাও ঠিক—কিন্তু কয়টি ঘেরাও এই মনোপলিষ্টদের বিরুদ্ধে হয়েছে? কোন মনোপলিষ্টের বিরুদ্ধে শোভাযাত্রা নিয়ে গেলে আমাদের ঐ বন্ধুরা পুলিশ দিয়ে তার বাড়ী ঘেরাও করে রাখেন। এঁরা ঘেরাও করেন কাদের? সুপারভাইজারী অফিসার, এ্যাসিষ্টেণ্ট ম্যানেজার, এবং ম্যানেজারদের, যারা নাকি পলেসিমেকারও নন। শ্রমিকরা যেখানে ২০০ টাকা বেতন পায় ওঁরা হয়তো সেখানে ২০০০ কি ৪০০০ বেতন পান। শ্রমিক শোষণের ক্ষমতা তাদের নাই। কিন্তু ঘেরাওয়ের নির্যাতনে তাদেরই ভুগতে হয়। তার ফলে বাংলাদেশে একটা অনিশ্চিত অবস্থার সৃষ্টি হয়েছে, যার জন্য বাংলাদেশে শিল্প সম্প্রসারণ হচ্ছে না। আমরা দেখছি একদিকে শিল্প সম্প্রসারণ ঘটছে না অন্যদিকে বেকারদের যাতে কর্মসংস্থান হয় তারও কোন চিন্তা এরা করছেন না। বেকারদের কর্মসংস্থান দেবার জন্য অন্যান্য রাজ্য চেষ্টা করছে—কিন্তু বাংলাদেশের কি শ্রম দপ্তর, কি শিল্প বাণিজ্য দপ্তর কোন দপ্তরই এগিয়ে এসে সেই চিন্তা করছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি এখানে একটা কাগজের

কাটিং তুলে ধরতে চাই, বম্বে এবং মহারাষ্ট্রের ব্যাপারে এই খবর—এটা বোম্বে থেকে বেরিয়েছে ১লা ফেব্রুয়ারী। এখানে দেখছি মহারাষ্ট্রে ৬০ হাজার ইঞ্জিনীয়ার ও ডিপ্লোমা হোল্ডার ইঞ্জিনীয়ার বেকার ছিল। তারমধ্যে অন্তত ৩০ হাজারের কাজের ব্যবস্থা তাঁরা করেছেন। তাঁরা নূতন লাইনে নির্দেশ দিয়েছেন। মহারাষ্ট্রে একটা নির্দেশ দেওয়া হয়েছে যে, যে সমস্ত কনট্রাক্টার ফার্ম আছে, ফার্ষ্ট ক্লাস এবং সেকেণ্ড ক্লাস তাদের এই বলে দেওয়া হয়েছে যে ফার্ষ্ট ক্লাস কনট্রাক্টার হলে দু তিন জন ইঞ্জিনীয়ার কিংবা ডিপ্লোমা হোল্ডার রাখতে হবে। আর সেকেণ্ড ক্লাস কনট্রাক্টার হলে একজন করে ডিপ্লোমা হোল্ডার বা ইঞ্জিনীয়ারকে রাখতে হবে এবং তাদের ন্যূনতম বেতন দিতে হবে ২৫০ টাকা এবং ১৫০ টাকা। এইভাবে দেখা যাচ্ছে ৬০ হাজার ইঞ্জিনীয়ারের মধ্যে ৩০ হাজারের কর্মসংস্থান মহারাষ্ট্র সরকার করেছে। শুধু তাই নয়, আমি দেখছি ইণ্ডিয়ান অয়েল করপোরেসন, ফার্টিলাইজার করপোরেসন অব ইণ্ডিয়া শিক্ষিত বেকারদের ভেকেন্সির মাধ্যমে কাজ দেবার জন্য একটা পরিকল্পনা গ্রহণ করেছেন। সেই সম্বন্ধে কেন্দ্রীয় তৈল এবং রাসায়নিক মন্ত্রী বাংলাদেশের সরকারকে চিঠি লিখেছেন—কিন্তু বাংলাদেশের সরকার এখনও সেই পরিকল্পনা অনুযায়ী উদ্যোগ নিয়ে শিক্ষিত বেকারদের কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারেননি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এঁরা নিজেরা ঝগড়া করবেন কেবল। সীতারাম গুপ্ত বলেছে মুমূর্ষু রোগী বাঁচবে—রোগী ঠিকই—কিন্তু এদের সম্বন্ধে চিন্তা করার সময় আমাদের এই সরকারের কোথায়? এরা বেকারদের কাজ দেবার কথা ভাবছেন না। আজকে মাননীয় শিল্পমন্ত্রী শ্রমিকদের যৌথ নেতৃত্বে এবং চেষ্টায় ২০ কোটি টাকা পাইয়ে দেবার ব্যবস্থা করেছেন—এটা ভাল কাজ, নিশ্চয় আমি প্রশংসা করি—বাংলাদেশের কংগ্রেস সমর্থক ট্রেড ইউনিয়ন আই. এন. টি. ইউ. সি. একসঙ্গে লড়াই করছে যাতে শ্রমিকরা তাদের ন্যায্য দাবী আদায় করতে পারে। আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি একটা জিনিসের প্রতি দিতে বলছি।

[7-20—7-30 p.m ]

শ্রমিকদের টাকা পাইয়ে দিয়েছেন এটা ঠিক। কিন্তু সেই টাকা একদিকে যেমন পাইয়ে দিয়েছেন তার সঙ্গে সঙ্গে দেখছি অন্যভাবে মালিকরা সেই টাকা বাঁচিয়ে তা থেকে তাদের দিয়েছেন। তাহলে লাভ কি হোল? মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, বাংলাদেশে এই যে বেড়েছে এটা ভাল কথা, কিন্তু এই বাড়ার সঙ্গে সঙ্গে শ্রমমন্ত্রীমহাশয়ের বিশেষ কর্তব্য আছে বাংলাদেশে নূতন মানুষের কর্মসংস্থানের ব্যবস্থা করা। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এখানে সরকারী কর্মচারীদের মাইনে বেড়েছে এটা তাঁরা ভাল কাজ করেছেন। কিন্তু তার সঙ্গে সঙ্গে আমরা দেখছি একটা নির্দেশ গেছে যে ৫ বছরের মধ্যে কোন দপ্তরে লোক নেওয়া হবেনা। অর্থাৎ আমরা দেখছি কর্মসংস্থান সংকুচিত করে মাইনে বাড়িয়ে তেলে মাথায় তেল ঢালা হচ্ছে। ঠিক সেইরকম আমরা দেখছি ২০ কোটি টাকা দিয়ে শ্রমিকদের লাভবান করবার কথা শ্রমমন্ত্রীমহাশয় বলেছেন, কিন্তু উনি যে তথ্য দিয়েছেন তাতে ম্যানডেস্ লষ্ট-এর হিসেব যদি তুলনা করেন তাহলে দেখবেন ৮ কোটি টাকা মূল্যের ম্যান ডেস্ লষ্ট বাংলাদেশে ঘটেছে। এর আগে আমাদের নেতা সিদ্ধার্থশঙ্কর রায় বলেছেন এবং নিখিলবাবু যিনি ট্রেজারী বেঞ্চের লোক তিনিও স্বীকার করেছেন। তবে তিনি ট্রেজারী বেঞ্চের লোক বলে একটু কম করে বলেছেন। যদি কম হিসেব ধরি তাহলে দেখব বাংলাদেশে ৭৫ হাজার শ্রমিক কর্মচ্যুত হয়েছে, যাদের কাজের ব্যবস্থা আমাদের এই শ্রমমন্ত্রী করতে পারেননি। এই ৭৫ হাজার শ্রমিকের মাইনের হিসেব যদি ধরা যায় তাহলে দেখব ১৮ কোটি টাকা মজুরী থেকে শ্রমিকরা বঞ্চিত হয়েছে। বাজেট আমি এইদিকে মন্ত্রীমহাশয়কে নজর দিতে বলছি। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে শ্রমমন্ত্রীর চেষ্টায় বড় বড় যে ৪টি শিল্পে শ্রমিকদের মজুরী

বেড়েছে তারজন্য তিনি ধন্যবাদের পাত্র হলেও আমি তাঁকে লক্ষ্য করতে বলছি পাট শিল্পে তিনি যে ৩০ টাকা করে মজুরী বাড়িয়েছেন সেই ৩০ টাকা করে মজুরী বাড়িয়ে ২ লক্ষ শ্রমিককে ৬০ লক্ষ টাকা বেশী মজুরী দেবার দায়িত্ব নিতে হচ্ছে। কিন্তু আমরা সঙ্গে সঙ্গে দেখেছি বাংলাদেশের মুখ্যমন্ত্রী, বাংলাদেশের উপ-মুখ্যমন্ত্রী দিল্লীতে গিয়ে বুঝিয়েছেন, পাটের রপ্তানী শুল্ক উঠিয়ে দিতে হবে, নাহলে কমিয়ে দিতে হবে। তাহলে দেখা যাচ্ছে শ্রমিকদের মজুরী বাড়িয়ে দিয়ে তাঁরা পাটের রপ্তানী শুল্ক বাঁচিয়ে তাঁরা লক্ষ লক্ষ টাকা সাশ্রয় করেছেন, এবং সঙ্গে সঙ্গে শ্রমিকদের কর্মচ্যুত করেছেন। এখানে যাঁরা ট্রেড ইউনিয়ন নেতা রয়েছেন তাঁরা জানেন যেখানে পাট শিল্পে ২ লক্ষের উপর শ্রমিক ছিল সেখানে আজ ২ লক্ষের কম শ্রমিক কাজ করছে। তাদের প্রভিডেন্ট ফাণ্ড এবং অন্যান্য হিসেব ধরলে দেখা যাবে তাঁরা যে ৬০ লক্ষ টাকা বাঁচিয়েছেন সেটাই বাড়তি মজুরী হিসেবে শ্রমিকদের দিচ্ছেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, ওধার থেকে কেন গোলমাল করা হচ্ছে সেটা আমি বুঝতে পারছিনা। আমি দেখছি কনট্রাকটিভ সাজেসনস্ রাখলেও ওঁরা আতঙ্কিত হচ্ছেন। আমি তো ওঁদের সাধুবাদ দিতে কার্পণ্য করিনি।

আমি বলেছি এদিকে দৃষ্টি রাখুন যাতে মজুরী বাড়িয়ে দিয়ে কাজ থেকে কর্মচ্যুত করে, কর্ম সংকোচন করে মালিকরা লাভবান না হয়, সেদিকে যেন নজর রাখেন। আমাদের বন্ধুরা এখানে বলেছে অনেকে যে, বাংলাদেশে Monopolists-রা আছে। Monopolist-দের সম্পর্কে যে ব্যবস্থা নিতে চান, তারজন্য যদি আইন করতে চান এবং Retrenchment-কে বেআইনী ঘোষণা করেন, আমিও নিশ্চয়ই আপনাকে সর্বান্তঃকরণে সমর্থন জানাবো, যদি এই Anti-Retrenchment বিল নিয়ে এখানে আসেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এক বছর এদের শাসনকাল চলেছে। এক বছরের মধ্যে শ্রমিকদের কল্যাণের জন্য এরা বিশেষ কোন আইন আনতে পারেননি, এমন কি আমাদের ট্রেজারী বেঞ্চের বন্ধু অরুণ সেন মহাশয় যে Gratuity Bill এনেছিলেন, সেই বিলটাও নানা কারণে ধামা চাপা দেবার ব্যবস্থা হয়েছে। জানিনা কবে তারা Gratuity বিল আনবেন—সেই বিল অল্পবিস্তর সংশোধন করে সেদিনও এই Gratuity বিল যদি গ্রহণ করতে পারতেন—কিন্তু জানিনা কি কারণে ধামা চাপা দেওয়া হয়েছে। কেন এটা বলছি, কারণ এদের নিজেদের কথা—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এইজন্য এই কথা বলতে চাই যে, সীতারামবাবু বলেছেন যে মুমূর্ষু রোগী এই যুক্তফ্রন্ট সরকার। এই মুমূর্ষু রোগী যে কবে অক্কা পাবে তাও জানিনা। সেইজন্য বলছিলাম এই Gratuity Bill যেটা অরুণবাবু এনেছিলেন সেটা সংশোধন করে নিয়ে যদি ওরা গ্রহণ করতে পারতেন শ্রমিকরা তাহলে সঙ্গে সঙ্গে এর সুযোগ পেতে পারতো। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, E. S. I. সম্বন্ধে মাননীয় শ্রমমন্ত্রী তাঁর বক্তব্য রেখেছেন। E. S I. সম্বন্ধে অনেক ত্রুটি আছে আপনি জানেন। শ্রমিকরা E. S. I.কে টাকা দিয়েও পরিপূর্ণ সুযোগ পাচ্ছেনা। সে সম্বন্ধে আগে ১৯৬৯ সালের বাজেটের সময় আমরা আমাদের বক্তব্য রেখেছিলাম। E. S. I.-এর যে কর্মচারীরা Contractor-দের যোগসাজসে শ্রমিকদের ঠকাচ্ছে, সে সম্বন্ধে নির্দিষ্ট অভিযোগ এখানে রেখেছিলাম। শ্রমমন্ত্রী এখানে বললেন যে E.S.I.-এর বিরুদ্ধে তদন্ত করার ব্যবস্থা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি দুটি হাসপাতালের জন্য কেন্দ্রের কাছ থেকে টাকা পাবেন। এই কথা এখানে উল্লেখ করেছেন, এখনও পাননি, পাবেন বলে আশা করছেন। আমি বলছি যে E.S.I.-এর বাসটিগুরিতে, হুগলীতে হাসপাতালের বাড়ী তৈরী হয়ে পড়ে রয়েছে। এক বছরের উপর পড়ে রয়েছে। সেই হাসপাতাল চালু করার জন্য কোন ব্যবস্থা শ্রমমন্ত্রী করেননি। সুতরাং কবে টাকা পাবেন, কি করবেন সেটা পরের ব্যাপার। কিন্তু যেটা হয়ে রয়েছে, সেটা অন্ততঃপক্ষে চালু করার ব্যবস্থা তিনি করবেন, এই আশা করি। আর নূতন কোন কর্মসংস্থানের ব্যবস্থা মাননীয় শ্রমমন্ত্রী করতে না পারার জন্য তাঁর বাজেট বরাদ্দকে বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

[7-30—7-40 p.m.]

**শ্রীকৃষ্ণপদ ঘোষঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ইংরাজীতে একটা কথা আছে সকলের শেষে যিনি হাসেন সে হাসি হচ্ছে আসল হাসি। সেদিক থেকে মাননীয় সন্তোষবাবু সার্থক হয়েছেন। He has loughed last. Not only he, তিনি শুধু হাসেননি তিনি সকলকে হাসিয়েছেন সেইজন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি। আমি প্রথমে একটা ছোট ইনফরমেশান দিচ্ছি। সংক্ষেপে কয়েকটা কথা আপনার মাধ্যমে উপস্থিত করছি। মাননীয় সদস্য শ্রীসিদ্ধার্থ রায় মহাশয় চ্যালেঞ্জের সুরে বলেছিলেন যে বোনাস ডিসপিউট সম্পর্কে কোন ফিগার আপনি উপস্থিত করেননি কেন—নিশ্চয়ই নেই। উনি একটা থিওরী ডেভালাপ করেছেন যে বইগুলি ছাপান হয়েছে সেগুলি নেই, ছাপার ভেতর যা আছে সেগুলিও নেই, শুধু ওই ১৫ দিয়ে গুণ করলে যা দাঁড়ায় তাই আছে। আমি সে থিওরীতে বিশ্বাস করিনা। সুতরাং সামান্য যে ইনফরমেশান সেটা আমি দিচ্ছি। সেটা হচ্ছে এই যে, বোনাস ডিসপিউট ১৯৬৯ সালে লেবার ডিপার্টমেন্টে এসেছিল ৯৬৭টি। এর ভেতর কনসিলিয়েসান ট্রিপার্টি এগ্রিমেন্ট হয়েছে ৪২১টি, বাইপার্টাইট এণ্ড ট্রাইপার্টাইট হয়েছে ২১৩টী ও বাইপার্টাইট বা ট্রাইপার্টাইট মিলে অর্থাৎ সামগ্রিকভাবে মিলে আরো ২১২টী। সুতরাং মোট ৮৪৬টী এগ্রিমেন্ট হয়েছে। পেণ্ডিং আছে ১২১টা। আমি এইকথা বলছি এইজন্য যে এবৎসর বোনাস ডিসপিউট তার সেটেলমেন্ট রেকর্ডেড হয়েছে। এই জন্য যে এটা শ্রমমন্ত্রীর কৃতিত্ব নয়। সমগ্র শ্রমিক আন্দোলন বা ঐক্যবদ্ধভাবে তারা দাঁড়িয়েছেন। এর ফলেই দেখা গেছে যে এবছর প্রায় কোন জায়গায়ই ফোর পার্সেন্ট বোনাস হয়নি, মিনিমাম আট পারসেন্ট সব জায়গায় হয়েছে। মালিকরা বোনাস দেবনা বা দিতে পারবোনা এই কথা বলার সাহস হয়নি। এতে নিশ্চয়ই দুঃখ করার কিছু নেই। অতীতে মালিকরা বোনাস দিতে পারবোনা বললে শ্রমিকরা যদি এগিয়ে যেত তাহলে সাথে সাথে পুলিশ পিছনে তার ছুটে যেত, পুলিশের পিছনে গুণ্ডা যেত ছোরা বোমা যেত। এবারে আর তা যায়নি। কারণ পুলিশ না গেলে গুণ্ডারা যেতে সাহস পায় না। ফলে শ্রমিকদের জীবনে নূতন ইতিহাস উৎসাহের সৃষ্টি করেছে যা নিশ্চয়ই অনেকের ভাল লাগবেনা এটা বুঝি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যখন বক্তৃতা শুনছিলাম মাননীয় সিদ্ধার্থ রায় মহাশয়ের তখন আমার মনে হচ্ছিল যে, নেপালবাবু বক্তৃতা দিচ্ছেন। আমি বলছিনা নেপালবাবু খারাপ বক্তৃতা দেন, তবে নেপালবাবু নেপালবাবুর মতন বক্তৃতা দেন আর সিদ্ধার্থবাবু সিদ্ধার্থবাবুর মতন বক্তৃতা দেন। কিন্তু যদি মাননীয় সিদ্ধার্থবাবু মাননীয় নেপালবাবুর মতন বক্তৃতা দেন তাহলে অশোভন লাগবে বৈকী। উনি যুক্তফ্রন্টের শ্রমনীতি কি হওয়া উচিত তিনি ৫টা পয়েন্টের কথা বলেছেন। ওঁর জানা উচিত ছিল যে যুক্তফ্রন্ট সরকার, যে সরকার এখনো মিনিফ্রন্ট হয়নি, এটা জানা উচিত ছিল নির্দেশে এবং যুক্তফ্রন্ট সরকারের শ্রমনীতি ওঁদের দ্বারা হয়নি, যুক্তফ্রন্ট সরকারের শ্রমনীতি যুক্তফ্রন্ট সরকারের যে ৩২ দফা কর্মসূচী আছে তার ভিত্তিতে নিশ্চয়ই আমরা চেষ্টা করছি। সেটা যা আমরা ১৪নং ধারায় বলেছি আমি সেটা পড়ে দিলেই আরেকটু বুঝতে পারবেন। The United Front Government will help workers in their struggle for living wages, for unemployment benefits, for adequate bonus, necessary modification of the Bonus Act and preventing retrenchment and nationalisation. এটাই নীতি। This policy was laid down by the United Front Government. সুতরাং আমি যখন বিচার করবো তখন নিশ্চয়ই এই নীতিকে সামনে রেখে করবো। আমি এই কথা বলছিনা এর সবটা হয়ে গেছে। সেদিকে যাচ্ছে কি না এটাই কথা। আমি জোরের সাথে একটা কথা বলতে চাই যে বিক্ষোভ সেই দিকে যাচ্ছে এবং যাবে যদি নাকি ইতিমধ্যে যে শেষ কথা যেটা সিদ্ধার্থবাবু বলে গেছেন তাঁর শেষ ইচ্ছা যে আমাদের বাদ দিয়ে বা আমাদের মত কাউকে বাদ দিয়ে আপনাদের সমর্থনে যদি না যায়—অর্থাৎ বাদ দিয়ে

মিনিক্রন্ট করবেন বলেছেন সেটা যদি না হয়। তারপর ধরুন মজুরী বৃদ্ধির কথা। সেটা অস্বীকার করতে পারছেন না, বলেছেন ভাল হয়েছে কিন্তু কোথা থেকে ঘটনা জুটলো ?

আপনারা বললেন চটকলে ৭৫ হাজার ছাঁটাই হয়েছে, সিদ্ধার্থবাবু বললেন ৪৫ হাজার, কিন্তু কোথায় ? তা তো হয়নি। আমি বলছি এটা এবসলিউটলি কক্ এণ্ড বুল স্টোরি—এর পেছনে কোন সত্যতা নেই। আমি বলছি যদি ছাঁটাই হয়ে থাকে তাহলে সেটা আপনাদের আশীর্বাদে আপনাদের সময়ে, আমার সময়ে নয়। ডিভিসানাল জব এটা হয়েছে আপনারা যখন রাজত্বে ছিলেন, সেই সময় ছাঁটাই হয়েছে রেশনাইজেশান হয়েছে, অটোমেসান হয়েছে এই সমস্ত কিছু হয়েছে। আমরা যখন এসেছি তখন ধাক্কা দিয়ে মজুরী বাড়িয়ে দিয়েছে। এই যদি হয় আমি মানতে রাজী আছি। আমি বলছি গত ১ বছরে এই ধরনের কোন ছাঁটাই হয়নি। নাউ হোয়াট আর দি ফ্যাক্টস্, ফ্যাক্টস্ হচ্ছে এখানে আছে ১৯৬৮ সালে ১২ হাজারের মত লোক ছাঁটাই হয়েছে। আপনি বলতে পারেন, আমরা এক-দেড় মাস তখন এসেছিলাম তারপর ধরমবীরা এসেছিলেন, অতএব রেসপনসিবিলিটি হাফ ধরমবীরার হাফ আমাদের। এ বছরে ১৯৬৯ সালে মাত্র দেড় হাজার ছাঁটাই হয়েছে। তারপরে ১৯৬৮ সালে ১ লক্ষ ১১ হাজার নাকি কত ফিগার সেই রকম লে-অফ হয়েছিল, টেমপোরারি বেকার হয়েছিল। ১৯৬৯ সালে লে-অফ হয়েছে ধরুন প্রায় ৪৩ হাজারের মত, তার সাথে যদি টেম্পোরারি ক্লোজার যোগ দেন ২০ হাজারের মত তাহলে হয় ৬৩ হাজার। কোথায় ১ লক্ষ ১১ হাজার আর কোথায় ৬৩ হাজার—অনেক কম। এটা কেন হল ? শ্রমমন্ত্রীর দৌলতে তা হয়নি, আমরা মনে করছি এবং এটাই হচ্ছে ঘটনা যে ধনতান্ত্রিক সমাজব্যবস্থায় বিশেষ করে আমাদের দেশে যে সমাজ ব্যবস্থা সেই সমাজ ব্যবস্থা হচ্ছে শুধু এক চেটিয়া পুঁজিবাদ নয়, একদিকে ইম্পিরিয়ালিষ্ট ক্যাপিটাল এক্সপ্লয়টেসান আছে, ফরেন ক্যাপিটাল আছে, আর একদিকে মনোপলিসড ক্যাপিটাল এক্সপ্লয়টেসান আছে, তার সাথে সাথে আমাদের ভিলেজ ইকনমি যেটা ডমিনেটেড বাই সাম ফিউডাল ইনটারেস্ট, যেখানে আমাদের দেশে প্রায় ৫০ ভাগ চাষীর জমি নেই, সেখানে আপনি যদি শিল্পের উন্নতি করতে চান তাহলে Without curbing imperialist interest, without curbing monopoly interest, without curbing feudal interests, yon cannot improve workers interest. এবং ইণ্ডাষ্ট্রিয়ালিস্টদের যদি কার্ব করতে না পারেন তাহলে এই বেকারদের যেটা আমরা বলেছি যে কিছু রিলিফ দিতে পারি কিন্তু রিয়েল সলিউসান of the unemployment problem cannot be achieved without curbing these interests. এগুলিকে বলে কায়েমী স্বার্থ, ইন্টারেষ্ট এবং এগুলি করার জন্য কি আমরা দায়ী ? তা তো নয়। আপনাদের তো সরকার রয়েছে দিল্লীতে, সেখানে বিড়লাকে কার্ব করতে বলুন না। টাটা বিড়লা ৬০০ কোটী টাকা ক্যাপিটাল কন্‌ট্রোল করছে, তাদের একটু কার্ব করতে বলুন না।

[7-40—7-50 p.m.]

ইম্পিরিয়ালিষ্ট ক্যাপিটাল আমাদের দেশে more than 7 thousand crores, including loan capital, কার্ব করতে বলুন না এবং গ্রামাঞ্চলে চাষীদের হাতে জমি দেওয়ার কথা বলুন না এবং দিয়ে দিন না। তাহলে দেখবেন শিল্পে উন্নতি হতে পারে। দেশের লোকের পারচেজিং ক্যাপাসিটি বাড়তে পারে, তার ফলে আন-এপ্লয়মেণ্ট প্রবলেম সলিউসনের দিকে যেতে পারে। তাছাড়া যেতে পারে না আমরা একথা মনে করি। আমাদের বর্তমান যুক্তফ্রণ্ট সরকার কোনদিন এরকম প্রতিশ্রুতি দেন নি যে, আমাদের ভোট দাও, সুখ দেব। আমরা বলেছি You struggle for a change in the society, we will stand for you. তোমরা সংগ্রাম করো, আমরা পিছে আছি,

াথে আছি। আমরা তো একথাই বলেছি, এর চেয়ে বেশি কিছু বলি নি। সুতরাং প্রশ্নটা এই নয়। চাজেই যেটা হয় নি সেটা কেন মিছেমিছি এখানে বলেন যার ফ্যাক্ট নেই, কিছু নেই তা তো বুঝি না। যার একটা কথা বলেছেন, কালীপদ মুখার্জী এসেছেন আমাদের সাথে। নিশ্চয় এসেছেন। আমরা তো ্কথা বলি না আমরা ঘাড় ধরে নিয়ে এসেছি। এসেছেন ভাল কথা আমরা চাই আসুন। কিন্তু কেন াসলেন ? আই. এন. টি. ইউ. সি-র নেতা এখানে কেন আসলেন ? আই. এন. টি. ইউ. সি. তো গুজরাটে আছে, বোম্বেতে আছে, তামিলনাদে আছে, অন্য রাজ্যে আছে, কিন্তু সেখানে আসেন না; যার এখানে আসেন কেন ? কারণ হচ্ছে Growing working class movement and the growing demand of the working class. ওয়েজ ইনক্রিস সেটা হচ্ছে সমস্ত ওয়ার্কিং ক্লাসের বিষয়। কাজেই কেউ যদি না থাকতে চায় তাহলে তাকে শ্রমিক শ্রেণী ফেলে দেবে। আজকে হচ্ছে ক ? একটা পিরিয়ডের মধ্যে চটকল, সুতাকল, ইঞ্জিনিয়ারিং, টি-গার্ডেন সমস্ত জায়গায় এক য়ে লড়েছে এবং একটা এ্যাচিভমেণ্ট হয়েছে এবং তা দেখিয়ে কোন মাইনসে গিয়েছে। সিদ্ধার্থবাবু ালি ওয়েজ বোর্ড দেখেন, আর দেখিয়ে বলেছেন এর জন্য হয়েছে, এটা ওয়েজ বোর্ডের বেনিফিট। তনি শ্রমিক শ্রেণীর আন্দোলনের কথা জানেন না। ন্যাশনাল কমিশনের কথা তিনি বলেছেন, কিন্তু ানেন কি ন্যাশনাল কমিশন কি বলেছেন, সেটা কি ভাল করে পড়েছেন ? তারা বলেছেন, Half strike, ালf no-strike—in fact no strike. অর্থাৎ ন্যাশনাল কমিশনে কোন মামলা পেশ করতে হলে াকে ৩০ দিন ধর্মঘট করতে হবে। ৩০ দিন ধর্মঘট করার পরে ন্যাশনাল কমিশন বলবেন আর ধর্মঘট রবে না, উইথড্র কর, তারপর উইথড্র করে চলে যাও। তাহলে ৩০ দিনের ধর্মঘটের পয়সা ক দেবে ? আমরা যতদিন সরকারে আছি এবং আমি যতদিন শ্রমমন্ত্রী আছি ততদিন I shall never ccept recommendation of the National Commission on this line. আর একটা ক্ষেত্রে বাব দিতে চাই এবং বলতে চাই সিদ্ধার্থবাবুর উদ্দেশ্য সফল হবে না। উনি বলেছেন কটন টেক্স-াইলসে মীমাংসা হতে দেরী হল সি. পি. আই. লীডারশীপ বলে। আমি জানি না কোন লীডারশীপে। রুন রেমিংটনে ৭ মাস ধর্মঘট চলল। কেন চলল ? সেখানে তো সি, পি, এম-এর লীডারশীপ। রুন এ্যালায়েন্স জুট মিলে সেখানে তো দেড়মাস ধর্মঘট চললো। সেখানে তো সবাই আছে। ।. পি. আই., সি পি. এম., আর. এস পি.। সেখানে কি কারণ ছিল ? ধরুন চটকলে ৭ দিন হল। যখানে কি ? চটকলে যে কমিটি হতে পারছে না তার কারণ মালিক সুবিধা নিচ্ছে। মালিকরা যখানে যে পর্যন্ত রেসিস্ট করবেন শ্রমিকরা ওয়েজের জন্য এবং অন্যান্যর জন্যে সেই পর্যন্ত ফাইট রবেন এবং আমি সেই পর্যন্ত তাদেরকে সমর্থন করবো। এটা আমাদের দায়িত্ব। এপর্যন্ত ই এক বছরের মধ্যে কোথাও শ্রমিকরা মাথা নীচু করে পরাজিত হয়ে ডুবে গিয়েছে—এরকম ঘটেনি। টা একটা এ্যচিভমেণ্ট। আজকে ট্রেড ইউনিয়ন আন্দোলনে যে বিভ্রান্তি দেখা যাচ্ছে মালিকরা ার সুযোগ নেবার চেষ্টা করছে এবং চটকলে যে কমিটি হয় নি তাতে মালিকরা দেখছে যে কতদিন কে। ইউনিফায়েড মুভমেণ্ট হলে এটা ঠিক যে নিশ্চয় এটা হবে। অরুণবাবু জেনে রাখুন যে, টন টেক্সটাইলসে ওরা অসুবিধা সৃষ্টি করছেন।

এর ভেতর দিয়ে আমাদের যেতে হবে। সুতরাং unemployment problem solve করা হজ নয়। কয়েকজন যুক্তফ্রণ্টের সভ্য যে সমস্ত কথা বলেছেন তাতে তাঁদের বাজেট সমর্থন করার দরকার ছিল এবং সেটা না করলেই শোভন হোত। যেমন S.U.C.-র একজন বললেন Labour epartment খুব পক্ষপাতিত্বমূলক কাজ করেন, কেননা চটকলে তাদের প্রতিনিধিত্ব নেই। এর চেয়ে াল উদাহরণ আর কি হতে পারে। আমি এখানে বলতে চাই চটকলে যে সমস্ত শ্রমিক আছে ার ½% worker-কে তারা represent করেন না। সুতরাং এসব কথা বলে লাভ কি ? এসব চ্ছ Completly distortion of facts, completly misrepresentation of facts. সেজন্য

বাজেটকে oppose করলেই পারতেন। I do not like such support. আসলে কেন তাঁরা বলছেন ? কিছু কিছু বক্তা আছেন তাঁরা দৈহিক এখানে আছেন, মন তাঁদের নেই। যুক্তফ্রন্টকে সমর্থন করি বলে যুক্তফ্রন্টকে discredit কিভাবে করা যায় That becomes the practice of certain honourable Members of this House. আমি বলছি call Spade a Spade. আপনারা যদি বলেন সমর্থন করিনা, তাহলে তা বলুন। জ্যোতিবাবুর নাম করে বলা হয়েছে যে কেন তিনি বিড়লার বাড়ী যান। আমি কোন political party-র নাম করছিনা। ৩৮ জন শ্রমিককে বাহিরে রেখে agreement করা হয়েছে কিনা এবং সেটা বিড়লার কারখানা কিনা ? আমি এসব জানি, কিন্তু আমি বলতে চাইনা কারণ তাতে মালিক পক্ষ সুবিধা গ্রহণ করেন। I never say that but I know the facts. অনেকে জানেন যাঁরা trade union movement করেন। কিন্তু কেউ যদি সুযোগ করতে চায় তাহলে আমি বলব The cat is out of the bag. Trade Union Rights Bill কেন হচ্ছেনা বলে আমাকে দোষারোপ করা হয়েছে। দোষারোপ ঐদিকে করা উচিত। আমি দিল্লী গিয়ে গিরির সঙ্গে দেখা করে বলেছি আপনি তো trade union করতেন, তাহলে আপনি কেন সই করছেন না। তিনি বলেছেন Home Department পাশ না করলে আমি পাশ করতে পারিনা। তাহলে তো Home Department Prime Minister obstruct করছেন। It is a known fact, কিন্তু এ সম্পর্কে একটা কথা না বলে আমাকে point out করে লাভ কি ? সুতরাং কথা হচ্ছে যুক্তফ্রন্ট যদি রাখতে চান তাহলে রাখবেন। কিন্তু এভাবে discredit করার চেষ্টা নিশ্চয় কোন সৎবুদ্ধি সম্পন্ন মানুষ করতে পারেনা।

[7-50—8-00 p.m.]

স্যার, আমি আর বেশী বলতে চাইনা। আমি শুধু একটি কথা বলছি গ্র্যাচুইটি বিল সম্বন্ধে, আমি বলছি এই সেসনেই আনবো। আমি গ্র্যাচুইটি বিল ইন কেরেলা, গ্র্যাচুইটি বিল কেরেলার মডেলে মাননীয় অরুণ সেন মহাশয় যেরকম এনেছিলেন তা সমর্থন করতে পারিনি, আমি তা বলেছি। এবং আমার মনে আরো সন্দেহ হচ্ছে, কেন কংগ্রেস সমর্থন করছে। তাহলে কংগ্রেস যে বিলকে সমর্থন করছে তাকে আমরা অন্ততঃ সেই বিলকে বিপ্লবী বলতে আমার মন বাধাপ্রাপ্ত হয়। আমি বলেছি এই কথা যে দুটি কারণে এটা সমর্থন করতে পারিনি। আমি এটা বিপ্লবী বিল বলতে চাইনা, আমি এটার নিন্দাও করতে চাইনা, আমি কনট্রোভারসিতে যেতে চাইনি। বার বার করে যখন বলছেন তখন বলি কেরেলার বিল বা তথাকথিত বিল আনা হয়েছিল তাতে অনেক শ্রমিক বাদ যেতো বেনিফিটেড হতো না। দ্বিতীয়তঃ আমি সেদিন বলেছিলাম একথা যে ইললিগ্যাল ষ্ট্রাইকে পার্টিসিপেট করলে গ্র্যাচুইটি দেওয়া হবেনা। এটা মরালি আন-জাষ্টিফায়েড এবং এটা যদি করা হয় তাহলে ভারতবর্ষের বা যে দেশে উনি বিল করছেন অর্থাৎ বাংলাদেশে সেখানে এক পার্সেণ্ট শ্রমিকও গ্র্যাচুইটি পাবেনা। আণ্ডার দি ইনডাষ্ট্রীয়াল ডিসপিউটস্ এ্যাক্ট ষ্ট্রিক্টড লিগ্যাল ষ্ট্রাইক হয়না এবং প্রতিটা ষ্ট্রাইকই ইললিগ্যাল। এইজন্য আমি বলেছিলাম। তারপরে কাষ্টডি অব ফাণ্ড বিল আছে। এই তিনটি জিনিস আমার মনে লেগেছিল। আমি বলেছিলাম, ভাই, যেহেতু ইউনাইটেড ফ্রণ্টে আমরা সকলে আছি সকলে মিলে করবো। এটা করে নেওয়া আমাদের একটু অসুবিধা আছে, আমরা এটা সমর্থন করতে পারছিনা, এইগুলি মনে হচ্ছে ডিফেকটিভ এইগুলি দূর করে দাও। আমি এখনও বলছি যে-কোন বিল আমি আনিনা কেন আমি সকলের সঙ্গে কনসাল্ট করি। এ. আই. টি. ইউ. সি., ইউ. টি. ইউ. সি., এইচ. এম. এস., হিন্দ্ মজদুর সভা, আর. আই. এন. টি. ইউ. সি.। যদিও আই. এন. টি. ইউ. সি. যুক্তফ্রণ্টে না থাকলেও

ভূমিকা, যেহেতু যুক্ত আন্দোলনে তারা এসেছে, যেহেতু সাধারণভাবে কংগ্রেস যে ভূমিকা নিয়েছে, সিদ্ধার্থবাবু যে ভূমিকা নিয়েছেন, আই. এন. টি. ইউ. সি. সেই ভূমিকা নেয়নি সেহেতু তাদের আমরা ডাকি। আমরা ডাকি যতদূর পর্য্যন্ত ইউন্যানিমিটি হচ্ছে হোক। এইভাবে আলোচনা করে করার চেষ্টা করবো ইউনিল্যাটারালি করবার চেষ্টা করবো না। হয়ত মাঝে মাঝে এদিক সেদিক হয়ে যেতে পারে, সেটা অমিশন এ্যাণ্ড কমিশন, ভুল সকলেরই হতে পারে কিন্তু দিস ইজ দি স্পিরিট। এই স্পিরিটে আমি ট্রেড ইউনিয়ন বিল পাস করেছি, এই স্পিরিটে আমি এই সাবসিসটেন্স এ্যালাউন্স বিল পাস করেছি এবং এই স্পিরিটে আমি অন্যান্য যেসব বিল আসবে তা পাস করাবো এবিষয়ে কোন সন্দেহ নেই। সুতরাং যখন এই বিলের কথা বলছেন, আপনারা যদি সত্যি সত্যিই চান, ট্রেড ইউনিয়ন বিলটা ভাল, আপনারাও লিখুন। কংগ্রেসের পক্ষ থেকে লিখলে একটু তাড়াতাড়ি হতে পারে। আর আমিত বলেছি যে আমি নিজে গিয়েছি, প্রেসিডেন্টের সঙ্গে দেখা করেছি, প্রয়োজন হলে আবার দেখা করবো। যদি আপনারা মনে করেন যে খুব ভাল বিল তাহলে আপনারা লিখুন। সুতরাং সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি এবং এই হাউসের সামনে আমার যে বাজেটের বরাদ্দ রেখেছি তার মঞ্জুরীর জন্য আবেদন জানাচ্ছি।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভোটের আগে আপনার কাছে একটা নিবেদন রাখতে চাই। খবরের কাগজে আমরা দেখেছি কালকে বিভিন্ন এ্যাসোসিয়েশন ট্রেডস ফেডারেশন এবং মার্কেনটাইল এমপ্লইজ এ্যাসোসিয়েশন, এইসব নানা লোক বিধান সভায় অভিযান করবে। আপনি এর আগে—যেকথা বিভূতি পাহাড়ী মহাশয় তুলেছিলেন, যেটা প্রিভিলেজ কমিটিতে পাঠিয়েছেন, কিন্তু অবাধে যাতায়াতের ব্যবস্থা যেন রাখেন এইটা আমি তাঁকে জানিয়ে দিতে চাই।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার ঃ** স্যার, উনি ইউনিয়ন রেকগনিশন বিলের উপর বলেছিলেন, উনি যখন বলেন, তখন কোন কটাক্ষ করেননি। কারণ আমরা ঐ বিলের পরিপূর্ণ সমর্থন করি এবং অল ইণ্ডিয়া পার্টিতে এটা আমাদের একটা বিরাট জিনিস, সেটা কেন হয়নি সেটা উনি হাউসে বলেননি এবং এর সাথেই উনি বলেছেন যে যদি ওখান থেকে হয় তাহলে কেন্দ্রের বিরুদ্ধে যুক্ত আন্দোলন করবো। ইন্দিরা গান্ধী সম্বন্ধে আমাদের কোন দরদ নেই এটা পরিষ্কার জানিয়ে দিচ্ছি।

**Mr. Speaker**: I put all the cut motions except cut motion No. 12 on which I understand, division will be demanded, to vote

The motion of Shri Gyan Singh Sohanpal that the amount of the demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Shri Pijush Kanti Mukherjee that the amount of the demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Shri Santosh Kumar Roy that the amount of the demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Shri Sachindra Mohon Nandy that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Gyan Singh Sohanpal that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Santosh Kumar Roy that the amount of the demand the reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Debendra Nath Mahata that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Dr. Nalinaksha Sanyal that the amount of the demand be reduced by Rs. 100 was then put and a division taken with the following results :—

## Noes—90

Abdul Quiyom Molla, Shri
Abdus Sayeed, Shri Mir
Abul Hassan, Shri
Abul Mansur Habibullah, Shri Syed
Baksi, Shri Monoranjan
Bandopadhaya, Dr. Gopal
Banejir, Shri Radhika Ranjan
Basu, Shri Abinash
Basu, Shri Hemanta Kumar
Basu, Shri Krishnagopal
Basu Ray, Shri Sunil
Bera, Shri Sasabindu
Besterwitch, Shri A. H.
Bhadra, Dr Niranjan
Bhaduri, Shri Panchugopal
Bhandari, Shri Nitai
Bhandari, Shri Sudhir Chandra
Bhattacharjya, Shri Mrigendra
Bhattacharya, Shri Jyotibhusan
Bhattacharya, Dr. Kanailal
Bhattacharya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satyapada
Biswas, Shri Ajit Kumar
Boral, Shri Manaranjan
Chakrabarty, Shri Deb Narayan
Chakraborty, Shri Jatin
Chakraborty, Shri Sadhan Kumar
Chatterjee, Shrimati Nirupama
Chattoraj, Dr. Radhanath
Choudhury, Shri Soroshi
Dal, Shrimati Nanda Rani
Das, Shri Banamali
Das, Shri Debendra Nath
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nikhil
Das Mahapatra, Shri Balailal
Dey, Shri Tarapada
Elias Razi, Shri Md.
Franklin, Shri Leslie Henry
Ghosh, Shri Krishnapada
Golam Yazdani, Dr.
Guha, Shri Bikesh Chandra
Gupta, Shri Sadhan
Gupta, Shri Sitaram
Haldar, Shri Kuber Chand
Halder, Shri Renupada
Hazra, Shri Haran Chandra
Jana, Shri Manindra Nath
Khan, Shri Sukhendu
Kundu, Shri Gour Chandra
Let, Shri Panchanan
Majhi, Shri Gobardhan
Majumdar, Shri Amales Chandra
Majumdar, Shri Apurba Lal
Mallik, Shri Prabir Kumar
Mandal, Shri Hazari Lal
Mandal, Shri Nabadurga
Mazumdar, Shri Dilip Kumar
Mohammad Ali Shri
Mohammed Amin, Shri
Mollah Humayun Kabir, Shri
Mondal, Shri Kumud Ranjan
Mondal, Shri Rabin
Mookherjee, Shri Bama Pada
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil Kumar
Mukherjee, Shri Bhabani
Mukherjee,, Shri Haripada
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shrimati Protiva
Murmu, Shri Nathaniel
Naskar, Shri Gangadhar
Naskar, Shri Sundar Kumar
Neogy, Shri Brajo Gopal
Ojha, Shri Samarendra Nath
Padmalakshmi Subba, Shri
Pramanik, Shri Radhika Ranjan
Raha, Shri Sanat Kumar
Raj Shri Aswini Kumar
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra Lal
Roy, Shri Jyotish
Roy, Shri Phakir Chandra
Roy, Shri Saroj
Roy, Shri Satyapriya
Roy Barman, Shri Khiti Bhusan
Saha, Shri Jamini Bhusan
Samanta, Shri Gouranga
Sen, Shri Arun
Talukdar, Shri Pralay

## Ayes—18

Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Ekramul Haque Dr. Md.
Gyan Singh Sohanpal, Shri
Lakra, Shri Denis
Mukherjee, Shri Pijush Kanti
Ray, Shri Kiran Chandra
Ray, Shri Siddhartha Shankar
Roy, Shri Birendra Nath
Azizur Rahman, Shri
Barman, Shri Prasenjit
Roy, Shri Jagadananda
Roy, Shri Jatindra Mohan
Roy, Shri Santi Mohun
Roy, Shri Santosh Kumar
Saraogi, Shri Ramkrishna
Sinha, Kumar Jagadish Chandra
Surat Ali Khan, Shri

The Ayes being 18 and the Noes 90, the motion was lost.

The motion of Shri Krishnapada Ghosh that a sum of Rs. 5,53,10,000 be granted for expenditure under Grant No. 30, Major Head : "38-Labour and Employment", was then put and agreed to.

**Mr. Speaker** : The House stands adjourned till 1 p m. tomorrow, the 5th March, 1970.

### Adjournment

The House was accordingly adjourned at 8 p.m. till 1 p.m. on Thursday, the 5th March, 1970, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta on Thursday, the 5th March 1970, at 1 p. m.

**Present :**

Mr. Deputy Speaker (Shri APURBALAL MAJUMDER) in the Chair, 23 Ministers, 2 Ministers of State and 191 Members.

**Starred Questions**
( to which oral answers were given )

[1-00—1-10 p.m.]

### লোকরঞ্জন শাখার কর্মসূচি

***494.** (Admitted question No. *720 )

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, লোকরঞ্জন শাখার লোকরঞ্জনের কর্মসূচীটি কি এবং তাহা কিভাবে কার্যকরী করা হইতেছে ?

**Shri Jyoti Bhusan Bhattacharya :**

নাটক, নৃত্যনাট্য ও তরজা পরিবেশন।

কলিকাতাস্থ লোকরঞ্জন শাখার ছয়টি এবং দার্জিলিং শাখার একটি দলের নাটক, নৃত্যনাট্য ও তরজা পরিবেশন দ্বারা লোকরঞ্জনের কর্মসূচী কার্যকরী করা হয়।

**Shri Amalendralal Roy** :

মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে গ্রামের লোক, সহরের লোক, চাষী লোক, মজুর লোক ও অন্যান্য মেহনতি লোকদের মধ্যে প্রধানতঃ কাদের রঞ্জনের জন্য এই লোকরঞ্জন শাখা কাজ করছে ?

**Shri Jyoti Bhusan Bhattacharya :**

লোকরঞ্জন শাখার কাজ করা উচিত যে প্রধানতঃ যাঁরা সচরাচর অন্যান্য যে আমোদ প্রমোদের ব্যবস্থা আছে তার সুযোগ পাননা বা ব্যবহার করতে পারেননা, তাঁদের জন্য কাজ করা উচিত। এজন্য সম্প্রতি আমরা বিশেষ ব্যবস্থা করেছি—যাতে গ্রামাঞ্চলে বেশী করে যাওয়া হয়। মাঝখানে একটি ব্যবস্থা ছিল এই লোকরঞ্জন শাখার অনুষ্ঠানের জন্য একটা ফি আদায় করা হতো, তা আমরা তুলে দিয়েছি। বিভিন্ন জায়গায় যে কার্য্যসূচী হচ্ছে তাঁরা গ্রামে গ্রামেও যাচ্ছেন, সহরেও যাচ্ছেন। এখন

প্রধানতঃ দরিদ্র জনসাধারণ যাঁদের অর্থ ব্যয় করে আমোদ প্রমোদের সামর্থ্য নাই, তাঁদের জন্য এঁরা কাজ করছেন।

**Shri Amalendralal Roy :**

আপনি বললেন সাতটী গ্রুপ আছে, ৬টা কলকাতায় ও একটা দার্জিলিং-এর জন্য, এই ৭টী গ্রুপের মধ্যে কয়টী গ্রামে বা কয়টী শ্রমিক এলাকায় বা বস্তিতে গিয়েছেন অনুষ্ঠানের জন্য, সে সম্বন্ধে গত একবছর বা দু-তিন-চার মাসের কোন তথ্য আপনি দিতে পারবেন কি ?

**Shri Jyoti Bhnsan Bhattacharya :**

এত details তথ্য দেওয়া এখনই সম্ভব হবেনা।

**Shri Amalendralal Roy :**

এই সময়ের মধ্যে এই group-গুলি বাংলাদেশের বাইরে বিভিন্ন জায়গায় কোন অনুষ্ঠান করেছেন কি জানাবেন ?

**Shri Jyoti Bhusan Bhattacharya :**

এই নৃত্য-নাট্য group সম্প্রতি মহীশূর ও দিল্লীতে গিয়েছিলেন। আমাদের দপ্তর থেকে যে Bengal Cultural Festival-এর আয়োজন করা হয়েছিল সেই অনুষ্ঠানে এঁরা যোগদান করেছিলেন।

**Shri Sanat Kumar Raha :**

লোকরঞ্জন বিভাগে যে সমস্ত বিষয়বস্তু ঠিক করা হয়, কোন্ কোন্ বিষয়বস্তু—কিভাবে ঠিক করা হয় লোকরঞ্জনের জন্য ?

**Shri Jyoti Bhusan Bhattacharya :**

সত্যি কথা বলতে গেলে আগে এর বিশেষ কোন ব্যবস্থা ছিলনা, সম্প্রতি হয়েছে আমাদের একটা উপদেষ্টা কমিটী হয়েছে। আমরা সম্প্রতি নাট্যকারদের ডেকেছিলাম, তাঁদের মধ্যে থেকে বাছাই করে প্যানেল করে নিয়েছি, আলোচনাও হয়েছে নূতন ধরণের নাটক তৈরী সম্বন্ধে। উপদেষ্টা কমিটীর এঁরাই স্থির করে দেবেন কী নাটক হবে কি না হবে, কি রকম হবে, নৃত্য নাটক হবে—কি অন্য কিছু হবে—এই সমস্ত খুঁটীনাটী এঁরা স্থির করে দেবেন।

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি ১৯৭০ সালে এই লোকরঞ্জন শাখা যে অনুষ্ঠান করেছিলেন সহরে অনুষ্ঠানের সংখ্যা কত এবং গ্রামাঞ্চলে অনুষ্ঠানের সংখ্যা কত ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্যঃ** নোটীশ চাই।

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** অন্ততঃ আনুপাতিক হারটা কত মন্ত্রীমহাশয় জানাবেন কি ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্যঃ** আনুপাতিক হারটাও এখনই বলতে পারব না।

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি সহরে বেশী হয়, না গ্রামাঞ্চলে বেশী হয় ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্যঃ** স্যার, আমি একাধিকবার বলেছি এই রকমভাবে প্রশ্ন করলে নোটীশের প্রয়োজন - আনুপাতিক হার কত কোথায় কি হয়েছে এত ডিটেল বলা সম্ভব নয়, তবে আমার কাছে গত দু-মাসের এঁরা যা অনুষ্ঠান করেছেন সেটা আছে।

**শ্রীবিভূতি পাহাড়ীঃ** স্যার, উনি বলছেন গত দু-মাসের হিসাবটা তাঁর কাছে আছে।

**মিঃ ডেপুটি স্পীকারঃ** উনি বলছেন নোটীশ না দিলে ঠিকমত বলতে পারবেন না, Give him notice. He is unable to give any answer now. He requires notice.

**শ্রীআজিজুর রহমানঃ** মন্ত্রীমহাশয় যে য়্যাডভাইজরী কমিটির কথা বল্লেন এই য়্যাডভাইজরী কমিটী কনসিষ্টিং অব হাউ মেনি মেম্বার্স এবং কাকে কাকে নিয়ে হয়েছে ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্যঃ** এই য়্যাডভাইজরী কমিটীতে ৫ জন সদস্য আছেন এবং এঁদের যা কাজ সেটা হচ্ছে, গভর্ণমেন্ট রেজলিউসন যেটা গেজেটে প্রকাশিত হয়েছে সেই অনুসারে লোকরঞ্জন শাখার নাটক, নৃত্য ইত্যাদি কার্যসূচীর পরিচালনা, প্রযোজনা, তত্ত্বাবধান ইত্যাদির জন্য স্বল্প-দীর্ঘ মেয়াদে পরামর্শদাতা নামে অভিহিত সংগীত, নাটক পরিচালকদের নির্বাচন ও নিয়োগ—য়্যাপয়েণ্টমেণ্ট ব্যাপারে এঁরা সিলেকসন কমিটি হিসাবে কাজ করবেন। লোকরঞ্জন শাখার মাধ্যমে পরিবেশনের জন্য সংগীত ও নাটক নির্বাচন। এবং এছাড়া কমিটির নিকট উল্লেখিত যে-কোনও বিষয় যদি পাঠান হয় তাদের মতামত জানবার জন্য তাহলে সে বিষয়ে তারা জানাবেন।

**শ্রীআজিজুর রহমানঃ** এই ৫জন সদস্যের নাম কি ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্যঃ** বিভাগীয় মন্ত্রী এই কমিটির চেয়ারম্যান হিসাবে আছেন, উপ-জনসংযোগ অধিকর্তা যিনি এই ব্যাপারটা দেখাশুনা করেন—এর সদস্য সম্পাদক। ভারতীয় গণনাট্য সংঘের সাধারণ সম্পাদক শ্রীশিশির সেন—সাধারণ সদস্য। শ্রীমতী রমা গুহঠাকুরতা—সাধারণ সদস্য। রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের সংগীত বিভাগের প্রধান অধ্যাপক শ্রীধীরেন্দ্রচন্দ্র মিত্র—সাধারণ সদস্য।

**শ্রীঅমিয়ভূষণ বন্দ্যোপাধ্যায়ঃ** কি ভিত্তিতে এই নামগুলি ঠিক করা হয়েছে ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্যঃ** এই প্রশ্নটা ঠিক আমি বুঝতে পারলাম না—যাঁরা যোগ্য, পরামর্শ দিতে পারবেন এই রকম লোককে নির্বাচন করা হয়েছে এবং এটা একটা বিশাল কমিটির মত কিছু ছিলনা, ছোট একটা কমিটি—সেইভাবেই এর নির্বাচন করা হয়েছে।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই যে নাটকগুলি সিলেকসন করা হবে এগুলি কি সামাজিক নাটক হবে, না পৌরাণিক নাটক হবে ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্যঃ** আমাদের বর্তমান যা নীতি যেটা উপদেষ্টা কমিটি বিবেচনা করছেন তাতে আমরা সামাজিক নাটকের কথা ভাবছি এবং মাননীয় সদস্য হয়ত জেনে খুসী হবেন যে, আমরা বহুদিন বাদে সরকারী প্রচেষ্টায় এই প্রথম নীলদর্পণ নাটকটি করছি এই বছর যে নাটকটা হচ্ছে।

**ডঃ নিরঞ্জন ভদ্রঃ** উনি বলছেন প্রধানতঃ গ্রামাঞ্চলের জন্য এই ব্যবস্থা করা হয়েছে যেহেতু সেখানে তাদের সুযোগ সুবিধা নেই—মন্ত্রীমহাশয় জানাবেন কি, সহরাঞ্চলে এই লোকরঞ্জন শাখা পাঠাবার যৌক্তিকতা কি আছে ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্যঃ** আমি প্রধানতঃ গ্রামাঞ্চলের কথা বলেছি যেটা করা উচিত বলে আমি বলেছি। ব্যবস্থা যা হওয়া উচিত সেটা হচ্ছে গ্রামাঞ্চলে দরিদ্র জনসাধারণ, সহরাঞ্চলে দরিদ্র জনসাধারণ অনেক থাকেন—তারা এই সমস্ত আমোদ প্রমোদে অংশ গ্রহণ করতে পারেন না, বিশেষ করে শিল্পাঞ্চলের শ্রমিক বস্তীবাসীদের জন্য এগুলি করা প্রয়োজন।

**শ্রীঅনিলকুমার মুখার্জীঃ** মন্ত্রীমহাশয় বলবেন কি, গণনাট্য সংঘকে নির্বাচিত করলেন কেন—আরো অনেক তো নাট্যসংঘ ছিল ?

**মিঃ ডেপুটি স্পীকার :** The question does not arise.

## বেলডাঙ্গা সুগার মিল

***495.** (Admitted question No *763.)

**শ্রীসনৎকুমার রাহা :** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক গত ৩রা জুলাই ১৯৬৯ তারিখে প্রদত্ত *১২ (অনুমোদিত প্রশ্ন নং *১০৪) প্রশ্নোত্তরের পরিপ্রেক্ষিতে জানাইবেন কি—

(ক) বেলডাঙ্গা চিনিকলটির বিষয়ে মহাধর্মাধিকরণ নিযুক্ত অবসায়কের মতামত পাওয়া গিয়াছে কিনা ; এবং

(খ) পাইয়া থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা করিতেছেন ?

[1-10—1-20 p.m.]

**Shri Sushil Kumar Dhara :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রীসনৎকুমার রাহা :** বিষয়টি অত্যন্ত গুরুতর, কিন্তু তাহলেও আমি খুব সংক্ষেপে বলছি। এই মহাধর্মাধিকরণ নিযুক্ত অবসায়কের মতামত পেয়ে কোন ব্যবস্থা পশ্চিমবঙ্গ সরকার করেছেন কি ?

**শ্রীসুশীলকুমার ধাড়া :** এটা আমাদের দায়িত্ব নয়, সেই জন্য এই প্রশ্ন ওঠে না।

**শ্রীসনৎকুমার রাহা :** এই চিনির কলটি যাতে চালু হয় তারজন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করছেন শুধু এর উপর নির্ভর করে, না আরো অন্য কিছু ব্যবস্থা করছেন ?

**শ্রীসুশীলকুমার ধাড়া :** মাননীয় সদস্যদের কাছে এটুকু জানাতে পারি, আমরা যে স্পেশাল অফিসার নিযুক্ত করেছি সম্প্রতিকালে, তিনি তাঁর দায়িত্বভার গ্রহণ করেছেন খুব সম্প্রতি এবং তাঁর কাজের আওতার মধ্যে কলটি পড়বে এবং তিনি ধীরে ধীরে এই কাজে হাত দিতে চেষ্টা করছেন।

## মুর্শিদাবাদ জেলার কলাডাঙ্গা ঘাটে সাঁকো নির্মাণ

***496.** (Admitted question No. *1482.)

**শ্রীআফ্‌তাবুদ্দিন আহমেদ:** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলায় বহরমপুর হইতে জলঙ্গী রাস্তায় কলাডাঙ্গা ঘাটে সাঁকোর নির্মাণকার্য শেষ হইয়াছে কি ?

(খ) শেষ হইয়া থাকিলে, উক্ত সাঁকোটি চালু না হওয়ার কারণ কি ; এবং

(গ) কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায় ?

**Shrimati Protiva Mukherjee :**

(ক), (খ) ও (গ) কলাডাঙ্গা ঘাটে সেতু নির্মাণের কাজ শেষ হইয়াছে। এ্যাপ্রোচ রোডের কাজ সামান্য বাকী আছে। তবে সেতুর উপর লোকজন এবং যানবাহন চলাচল শুরু হইয়াছে।

**শ্রীআফতাবুদ্দিন আহমেদ**ঃ এই সেতুটি চালু হব'র সময় আনুষ্ঠানিকভাবে কোন উদ্বোধন হয়েছিল কি ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী**ঃ না, হয়নি।

**শ্রীআজিজুর রহমান**ঃ ইহা কি সত্য যে ঐ ব্রীজের উপর দিয়ে নির্ধারিত সময়ে কাজ সমাপ্ত হবার পূর্বেই লোকজন জোর করে যাতায়াত সুরু করেছিল একটি রাজনৈতিক দলের প্রচেষ্টায়, এটা কি জানেন ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জী**ঃ এই প্রশ্ন আসে না, তবুও এর উত্তর দিচ্ছি—না, তা নয়।

**Mr. Deputy Speaker** : Question No. *497.

**Shri Sushil Kumar Dhara** : Sir, Questions *497, *502 and *507 may please be taken together.

**Mr. Deputy Speaker** : Regarding Question No. *502, I have received a letter from the Commerce and Industries Department requesting that a date for answering the aforesaid question may be fixed some time later. The Minister-in-charge of the Commerce and Industries Department is here. He can say whether it should be held over.

**Dr. Nalinaksha Sanyal** : On a point of privilege, Sir. We are in the budget session. Some of these questions are important enough for raising discussion in connection with the budget I sincerely hope that the Minister in charge will kindly give his answers before he takes up the budget.

**Mr. Deputy Speaker** : It is only a request from an Hon'ble Minister to have the answers together in respect of several questions. The question of privilege does not arise.

Now, starred question No. 502 is held over.

### Shifting of Industries to other States

***497.** (Admitted question No. *1544.) **Shri RAM KRISHNA SARAOGI**: Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the attention of the Government has been drawn to the fact that owing to political and labour unrest prevailing in the State noticeable attempts are being made from interested quarters to persuade the industrialists of the State to shift their industries and business from this State to other States ; and

(b) if the answer to (a) is in the affirmative, will the Minister be pleased to state what steps, if any, Government has taken or propose to take to prevent the industries being shifted to other States ?

**Shri Sushil Kumar Dhara** :

(a) No specific instance has come to the notice of the State Government in this regard.

(b) Does not arise.

**Shri Gyan Singh Sohanpal** : Whether the Hon'ble Minister is aware of a news item published in the Dailies of Calcutta the other day in which the Hon'ble the Chief Minister is reported to have said : "No new factories were coming in this State and some of the existing industries were shifting elsewhere."

**Shri Sushil Kumar Dhara** : Yes, there are. Only four such applications were received by the Union Ministry and one unit applied for two sections of the said unit. So, the three units applied Another thirteen applications were made to the Governm nt of India out of which eight have been allowed One is under consideration and another one was withdrawn by the party. The remaining three have been rejected.

**Shri Biswanath Das Ghosh** : "Attempts are being made from interested quarters to shift the industries from West Bengal."

এই ইন্টারেষ্টেড কোয়ার্টার্স সম্বন্ধে মাননীয় মন্ত্রীমহাশয় জানেন কি এবং জানলে আমাদের জানাবেন কি ?

**শ্রীসুশীলকুমার ধাড়া :** আমার জানা নেই।

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** পশ্চিমবঙ্গের বিভিন্ন শিল্পপতিরা পশ্চিমবাংলা থেকে তাদের শিল্প যদিও আপাতদৃষ্টিতে সরিয়ে নিচ্ছে দেখতে পাচ্ছি না, কিন্তু বিভিন্ন ষ্টেটে তারা শিল্প গড়ে তোলবার চেষ্টা করছে এবং পরবর্তীকালে এখানকার শিল্প তুলে দেবে ভাবছে, একথা জানেন কিনা ?

**শ্রীসুশীলকুমার ধাড়া ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করলেন তার উত্তরে এই কথা বলা যায় যে কিছু কিছু জানা আছে। তবে সবটা যে জানতে পেরেছি তা নয়, যতটা জানতে পেরেছি এখানে পরিবেশন করেছি।

**Shri Gyan Singh Sohanpal** : In the opinion of the Government what may be the circumstances for this unhappy state of affairs ?

**Shri Sushil Kumar Dhara** : I have already stated in this House the circumstances They are so many and if you like that I should repeat the same things which I have already stated then they are ; (1) shortage of raw materials , (2) recession was there ; (3) recession in the engineering industry is particularly being overcome. But we are wanting the special facilities to this State from the Centre , and (4) some labour unrest.

[1-20—1-30 p m.]

**Shri Krishnapada Ghosh** : On a point of personal explanation. He has referred to labour unrest and I think he has transgressed his limit.

**Mr. Deputy Speaker** : You can certainly differ with any other Honourable Member and that is entirely a different matter. But it is not concerning your personal affairs, so there is no scope of any personal explanation.

**শ্রীঅরুণ সেন ঃ** মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় যে বললেন কতকগুলি দরখাস্ত পড়েছে বাইরে যাবার জন্য বা Shift করবার জন্য বা কাজ বন্ধ করবার জন্য। আমার জিজ্ঞাস্য হচ্ছে যে, তারা কারা ? তাদের মধ্যে বিড়লা বা আমাদের Bengal Lamp আছে কিনা ? এবং তারা কারা যদি জানেন তবে আমাদের দয়া করে জানাবেন ?

**শ্রীসুশীলকুমার ধাড়া :** নোটীশ দেবেন, তালিকা পরে দেবো।

**শ্রী এস, এম, ফজলুর রহমান :** মাননীয় মন্ত্রীমহাশয়, এই যে অবস্থা এর প্রতিক্রিয়ায় পশ্চিমবাংলার শিল্পায়ণের পক্ষে শুভ হচ্ছে না অশুভ হচ্ছে এটা জানাবেন ?

**মিঃ ডেপুটি স্পীকার :** That is a matter of opinion.

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষ :** মাননীয় মন্ত্রীমহাশয় উত্তরে বললেন, এই যে industry-গুলি shift করে যাচ্ছে এ সম্বন্ধে কোন specific সংবাদ তাঁর কাছে নেই। কিন্তু আমরা জানি বা তাঁর উত্তর থেকে আমরা hints পাচ্ছি যে, এই সমস্ত industry shift করার পর্য্যায়ে এসেছে বা shift করবার পথে এসেছে। এদের shifting বন্ধ করবার জন্য তিনি কি কি প্রচেষ্টা অবলম্বন করেছেন ?

**শ্রীসুশীলকুমার ধাড়া :** আমরা shifting যখনই কেউ করতে চাচ্ছে তখনই আমরা জানতে পারলে কেন্দ্রীয় সরকারকে জানাচ্ছি যাতে তারা shift করতে না দেন। আপনারা জানেন, আইন অনুসারে সেই ক্ষমতা আমাদের নেই যে তাদের বন্ধ করতে পারি। বাকী আমি নিজে মনে করি এমন একটা আবহাওয়া বা climate তৈরী করা দরকার যাতে industry shift করতে না চান, যাদের মনে এই ইচ্ছা হচ্ছে।

**শ্রীঅনিলকুমার মুখার্জী :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এই যে শিল্প সরানোর চেষ্টা হচ্ছে এতে কেন্দ্রের কোন ষড়যন্ত্র আছে কিনা ?

**শ্রীসুশীলকুমার ধাড়া :** মাননীয় সদস্য হয়ত জানতে পারেন। আমার জানা নেই।

**ডঃ নিরঞ্জন ভদ্র :** মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি বল্লেন যে, যে কারণে শিল্প shift করেছে তার মধ্যে আপনি কতকগুলি কারণের উল্লেখ করেছেন। এবং তার মধ্যে একটার উত্তরে বল্লেন যে কেন্দ্রকে জানিয়েছিলেন, সে সম্বন্ধে এখনও কোন ব্যবস্থা নেওয়া হয়নি। এখন রাজ্য সরকারের level-এ কি প্রতিকারের চেষ্টা করছেন, বা কি কি অসুবিধা বোধ করছেন, যার জন্য এই শিল্পগুলি shift হয়ে যাচ্ছে ?

**Mr. Deputy Speaker :** The budget of this department will be passed in the House within a few days and all these questions relating to policy matters will be answered then. Now it is not possible for the Minister to make the position entirely clear. So, I would request the honourable Members not to ask any general question on policy matter That will be discussed later on within a few days. So, I ask Dr. Bhadra not to press for answer for such a big question on policy, because it will take much time to clarify the position.

**Shri Muhammed Khuda Buksh :** Arising out of the answer given by the Hon'ble Minister that certain industries have been permitted to shift and certain industries have been refused permission and his subsequent answer that he seeks notice to be able to give the names of those industries, may I ask him once again that if it is possible for him to give the names from his files then please give the names.

**শ্রীসুশীলকুমার ধাড়া :** নাম্বারটা আমার কাছে আছে। কিন্তু নামের যে Particulars, যে লিষ্ট সেটা দিতে গেলে সময় লাগে তাই নোটিশ চেয়েছি।

**শ্রীনেপালচন্দ্র রায় :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে, law and order এর Question-এ কয়টা কারখানা এখান থেকে shift করে যাবার জন্য চাচ্ছে ?

**শ্রীসুশীলকুমার ধাড়া:** আমার কাছে এইরকম কেউ লিখে জানাননি যে law and order এর জন্য তারা তুলে নিয়ে যাচ্ছে।

**শ্রীলক্ষ্মীচরণ সেন ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বলবেন কি, যে এখান থেকে এই কারখানা অন্যত্র চলে যাবার ব্যাপারে ৪টী কারণ বলেছেন—আমি জানতে চাই যে এটা কি ওঁর মত, না ইউনাইটেড ফ্রন্টের মত ?

**শ্রীসুশীলকুমার ধাড়া ঃ** আমি যখন এখানে দাঁড়িয়ে বলছি তখন নিশ্চয় গভর্ণমেন্টের একজন মন্ত্রী হিসাবে বলছি।

**শ্রীসনৎকুমার রাহা ঃ** মাননীয় শিল্পমন্ত্রী জানেন কি যে এখানে এই পশ্চিমবঙ্গে ইদানিং যে শিল্প চলে যাচ্ছে তার কারণ হিসাবে কেন্দ্রীয় শিল্পমন্ত্রী বলেছেন যে পশ্চিমবঙ্গের জন্য শ্রমবিরোধ দায়ী নয়, কাঁচা মালের অভাব দায়ী ?

**শ্রীসুশীলকুমার ধাড়া ঃ** মাননীয় সদস্য এখানে অকারণ শিল্পে অশান্তির কথা টেনে তুলেছেন এই প্রশ্ন এখানে আসে না।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে সম্প্রতি কেন্দ্রের সংশ্লিষ্ট দপ্তর এই বিবৃতি লোকসভায় রেখেছেন যেখানে সমস্ত কারখানার নাম আছে যে কি কারণে সিফ্‌ট করতে চেয়েছে সেটা বলা আছে সেটা কি তিনি দেখেছেন, এবং যখন সেই কারণগুলি উল্লেখ করা আছে বিশেষভাবে তখন তিনি এখানে সেই কারণ বলবেন কি ?

**শ্রীসুশীলকুমার ধাড়া ঃ** আমি এখন তার জন্য প্রস্তুত নই।

**শ্রীঅশ্বিনীকুমার রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় যে চারটি কারণ বল্লেন—তার একটি কারণ হোল রিসেসন আর একটা কারণ হোল লেবার আনরেষ্ট। এই লেবার আনরেষ্ট যেটা বল্লেন সেটা রিসেস জনিত—অর্থাৎ লেবার আনরেষ্ট হবার ফলে এটা হচ্ছে এটা কি জানেন ?

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** It is a matter of opinion. I disallow it.

**শ্রীঅজিতকুমার বিশ্বাস ঃ** যে সিফ্‌টের প্রশ্ন উঠেছে সেই প্রশ্নে চারটি কারণ দেখিয়েছেন—এখন মন্ত্রীমহাশয় সেই চারটি কারণ সমাধানের জন্য কোন চেষ্টা করছেন কি ?

**শ্রীসুশীলকুমার ধাড়া ঃ** একটি তো করেছি কাঁচা মালের ব্যাপারে এই এক বছর মন্ত্রীত্বে তা করা হয়েছে। আর একটি রিসেস কাটিয়ে তোলার জন্য শিল্পের নব রূপায়ণের চেষ্টা চলছে। তৃতীয়টি হোল যে কেন্দ্রীয় সরকারের আমাদের প্রতি যে কিছুটা বিমাতৃসুলভ মনোভাব আছে কাঁচা মালের ব্যাপারে—সেটার জন্য আমরা বার বার কেন্দ্রীয় সরকারকে লিখছি—কথাবার্তা বলেছিলাম—আর চতুর্থ হচ্ছে লেবার আনরেষ্ট—সেটা যাতে না থাকে তার জন্য শিল্পপতিরা এবং শ্রমিকদের ইউনিয়নরা আমার সঙ্গে দেখা করেনি—তারা সরাসরি মিটিয়ে নেবার চেষ্টা করছে বা কলহ করছে। আমি শিল্পমন্ত্রী হলেও কোন শিল্পপতি আমার কাছে আসে না—তারা শ্রম দপ্তরে যায়, বড় জোর হোম মিনিস্টারের কাছে যান, আমার কাছে বিশেষ কেউ ঝামেলা করেনা—কেউ কেউ টেলিফোন করতো—পরে আমার মনোভাব জানতে পেরে আমার কাছে আর কেউ আসতে চায় না।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** মাত্র পাঁচটি কারখানা অনুমতি চেয়েছিল—একটিকে অনুমতি দেওয়া হয়েছে। একটি স্পেসিফিক কারণের প্রশ্নে সেখানে উঠে অন্য কারণ আসতে পারেনা—সেই একটি স্পেসিফিক কারণ কি—দুনিয়ার কারণ নিয়ে আলোচনা করে লাভ নাই, এটা মন্ত্রীমহাশয় জানাবেন কি ?

**শ্রীসুশীলকুমার ধাড়া ঃ** আমি যেটা বলেছি no specific instance has come to the notice of the State Government in this regard. আপনি এটা কোথা থেকে পেলেন ?

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** কেন্দ্রীয় সরকার কোথা থেকে পেলেন—লোকসভায় তিন দিন আগে যে ষ্টেটমেন্ট দিয়েছে—তা থেকে আমি পেয়েছি।

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** আমার জানা নাই।

**শ্রী এস, এম, ফজলুর রহমনঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে নূতন শিল্পসংস্থা প্রতিষ্ঠার কোন আবেদন পেয়েছেন কিনা ?

**শ্রীসুশীলকুমার ধাড়াঃ** এ প্রশ্ন উঠে না।

## নালিকুল-শিয়াখালা রাস্তা

***498.** (Admitted question No. *1625.)

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদারঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলায় নালিকুল থেকে শিয়াখালা পর্যন্ত তৃতীয় পাঁচ-সালা পরিকল্পনার প্রস্তাবিত সড়কটির বর্তমানে কতদূর পর্যন্ত নির্মিত হইয়াছে ; এবং

(খ) বাকি অংশ নির্মিত হবার জন্য কত সময় লাগবে ?

[1-30—1-40 p.m.]

**Shrimati Protiva Mukherjee :**

(ক) ৪ মাইল রাস্তার মধ্যে ২½ মাইল সম্পূর্ণ হইয়াছে।

(খ) প্রয়োজনীয় জমির দখল পাওয়ার উপর নির্ভর করিতেছে।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদারঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া কি জানাবেন, এই যে রাস্তা তৈরী ব্যাপারে উত্তর দিলেন, আমি বিনীতভাবে আপনাকে বলছি যে গত ১৯৬৭ সালে একই রকম উত্তর পেয়েছিলাম। ৫ বছরের মধ্যে ½ মাইল হয়ে আর বাকী সাড়ে তিন মাইল পড়ে আছে। জায়গা দখল হয়নি, সে সম্বন্ধে অন্য কোন কাজ হয়নি এবং দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে বাকী কাজগুলি নির্মাণ করার জন্য কেন্দ্র থেকে টাকাও বরাদ্দ করা হয়, আপনি অনুগ্রহ করে কি জানাবেন যে এই বছর বাকী অংশ নির্মাণ করার জন্য কাজ আরম্ভ করা হবে কিনা ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জিঃ** মাননীয় সদস্যকে আমি জানিয়েছি উত্তরে যে, এটা জমি দখলের ব্যাপার। আপনি নিশ্চয়ই জানেন যে বাড়ী কিছু পড়েছে এবং কিছু জায়গাও পড়েছে এবং তা দখল পাওয়া যাচ্ছেনা। আর দখল পাওয়া না গেলে আমাদের কাজ করা সম্ভব নয়, সেখানেই আটকে আছে। বরং আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব যে তিনি এই ব্যাপারে জনসাধারণের সঙ্গে যোগাযোগ করুন, তাঁরা যদি বাধা না দেন তাহলে কাজ নিশ্চয়ই এগুতে পারে। জায়গা পাওয়া যাচ্ছেনা, জমি দখল পাওয়া যাচ্ছেনা, কিছু বাড়ী আছে সেটাও দখল পাওয়া যাচ্ছেনা।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদারঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া এখন যে বিবৃতি রাখলেন, সেই প্রসঙ্গে আমি বলতে চাইছি ওখানকার স্থানীয় জনসাধারণের সঙ্গে আলোচনা করা হয়েছে, যে পুরাতন রাস্তা আছে তার উপর দুই চারটে বাড়ী নির্মাণও হয়েছে, সেখান দিয়ে রাস্তা নিয়ে যাবার জন্য সাধারণ মানুষ ওখানকার সকলেই ঠিক করেছে, অন্য পাশ দিয়ে যদি যায় বহু জমি নষ্ট হয়ে যাবে ফসল শুদ্ধ। সেই জায়গা সেজন্য এখনও নোটিশ দেওয়া হয়নি একুইয়ার করার জন্য, সেটা বন্দোবস্ত করলে আমার ধারণা ব্যাপারটা খুব অসুবিধা হবেনা, এটা আমি স্থানীয়ভাবে জানি।

**Mr. Deputy Speaker :** It is a matter of opinion, you see the question must be concise and you must seek some information.

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার ঃ** যদি সম্পূর্ণভাবে সহযোগিতা করা যায় যে কথা উনি বললেন, তাহলে পর কি সময়ের মধ্যে এই জায়গা দখল করে রাস্তা নির্মাণ করা হবে ?

**শ্রীমতী প্রতিভা মুখার্জি ঃ** দখল পাওয়া গেলেও অর্থের প্রশ্ন আছে। যদি অর্থ পাওয়া যায় ঠিক মত তাহলে ১৯৭১ সালের মধ্যেই হয়ে যেতে পারে।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার ঃ** দীর্ঘদিন ধরে এটাকে ফেলে রাখা হয়েছে, অগ্রাধিকার দিয়ে কি বিবেচনা করবেন এবং এই বাজেট থেকেই কি সেটা করবেন ?

( No reply )

## গ্রামীণ বৈদ্যুতীকরণের লক্ষ্য

***499.** (Admitted question No. *1366.)

**শ্রীঅশ্বিনী রায় ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পে ১৯৬৯-৭০ সালে কতগুলি গ্রামে বিদ্যুৎ সরবরাহের লক্ষ্য ছিল এবং কতগুলি গ্রামে এ পর্যন্ত সরবরাহ করা হইয়াছে ; এবং

(খ) ১৯৭০-৭১ সালে কোনও লক্ষ্য থাকিলে, তাহার বিবরণ।

**Mr. Deputy Speaker** : Starred Question No. 499 is to be held over. We pass on to Starred Question No. 500

## মফঃস্বলের সাময়িক পত্রগুলিতে সরকারী বিজ্ঞাপন

***500.** (Admitted question No. *1375.)

**শ্রীমতী ইলা মিত্র ঃ** তথ্য এবং জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মফঃস্বলের সাময়িক পত্রগুলিকে সরকারের বিজ্ঞাপন দিবার সময় কি কি বিষয় বিবেচনা করিয়া থাকেন ; এবং

(খ) ১৯৬৯-৭০ সালের জানুয়ারি মাস পর্যন্ত জলপাইগুড়ি জেলায় কোন্ কোন্ কাগজে সরকারী বিজ্ঞাপন দেওয়া হয় ?

**Shri Jyoti Bhusan Bhattacharya** :

(ক) মফঃস্বলের সাময়িক পত্রগুলিকে বিজ্ঞাপন দিবার সময় সংশ্লিষ্ট সাময়িক পত্রের প্রচার সংখ্যা, প্রকাশ কাল, নিয়মিত প্রকাশ করা হয় কিনা, পাঠকশ্রেণী, পত্রিকার দৃষ্টিভঙ্গী মর্যাদা ইত্যাদি যাচাই করা হয়।

(খ) জনমত, দাবী, জলপাইগুড়ি, ত্রিস্রোতা, বার্তা, উত্তরবঙ্গ, সীমান্তিক, যাত্রিক, নিরপেক্ষ, উত্তরাশা।

**শ্রীমতী ইলা মিত্র ঃ** আপনি যে নীতির কথা বললেন, কোন কাগজ রেজিষ্ট্রেশন করা আছে কিনা এটা কি বিবেচনা করা হয় ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** সদস্যা মহাশয়ার উত্তরে আগেই জানিয়েছিলাম সম্প্রতি বিভিন্ন জেলায় এই স্থানীয় সংবাদপত্র বা যে পত্রিকা রয়েছে, সেগুলিতে সরকারী বিজ্ঞাপনের ব্যাপারে জেলা উপদেষ্টা কমিটি গঠন করেছি তাদের কাছে এগুলি বলে দেওয়া হয়েছে। এখন এই বিশেষ ক্ষেত্রে জলপাইগুড়ি জেলায় তাঁরা কি পদ্ধতি অনুসরণ করছেন প্রচার সংখ্যা নির্ণয় করার জন্য এখন বলতে পারছিনা তবে এটা নিশ্চয়ই অনুসন্ধানের বিষয়। অল্প কিছুদিনের মধ্যে এই ব্যাপারে একটা রিভিউর প্রশ্ন নিশ্চয়ই আসছে। আমি কিছুদিনের মধ্যে এ সম্বন্ধে অনুসন্ধান করব।

**শ্রীমতী ইলা মিত্র ঃ** সরকারী নীতি কি এই যে, উইদাউট রেজিষ্ট্রেশন যে কাগজ সেখানে বিজ্ঞাপন দেওয়া হয়ে থাকে ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** উইদাউট রেজিষ্ট্রেশন হলে হবেনা। কারণ কোন কাগজ প্রকাশ করতে গেলে সেটা রেজিষ্ট্রার অব নিউজ পেপারের কাছে রেজিষ্ট্রেশন করতে হয়। কাজেই আমি ধরে নিচ্ছি সবক্ষেত্রেই রেজিষ্টার্ড কাগজ হিসাবে বিজ্ঞাপন দেওয়া হয়ে থাকে।

**শ্রীমতী ইলা মিত্র ঃ** উইদাউট রেজিষ্ট্রেশন জলপাইগুড়ি কাগজ বেরিয়েছে এবং সেই কাগজেই সরকারী বিজ্ঞাপন বেরিয়েছে, এই খবর জানেন কি ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** জলপাইগুড়ি কাগজে বিজ্ঞাপন দেওয়া হয়েছে সেটা আমি বলেছি, তবে উইদাউট রেজিষ্ট্রেশন যেটা আপনি বললেন সেটা আপনার কাছ থেকে আমি প্রথম এই শুনলাম, এবং আমি এ সম্বন্ধে অনুসন্ধান করব।

**শ্রীমতী ইলা মিত্র ঃ** আপনি এই ব্যাপারে কি কোন নীতি স্থির করবেন ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** আমি এই প্রথম শুনলাম যে একটি কাগজে বিজ্ঞাপন দেওয়া হয়েছে যে কাগজটি রেজিষ্টার্ড নয়। অবশ্যই এ সম্বন্ধে আমাকে সার্কুলার দিতে হবে যাতে এই রকম ভুল আর না হয়। অর্থাৎ যদি দেখা যায় আমাকে যেটা বলেছেন সেটা ঠিক, তাহলে নিশ্চয়ই সার্কুলার দিতে হবে।

**শ্রীমতী ইলা মিত্র ঃ** জলপাইগুড়ি কাগজ যেটি উইদাউট রেজিষ্ট্রেশন এবং যেখানে সরকারী বিজ্ঞাপন দেওয়া হয়েছে, সেটা আমি মাননীয় ডেপুটি স্পীকারের কাছে উপস্থিত করছি।

**ডঃ নিরঞ্জন ভদ্র ঃ** মফঃস্বলে সরকারী বিজ্ঞাপন দেওয়ার যে নিয়ম আছে পত্রিকাগুলিতে, তার একটা সার্কুলেশন সংখ্যা নির্দিষ্ট আছে এবং সেই সংখ্যা ঠিকমত পাওয়া যায়না। আমার প্রশ্ন হচ্ছে এই সংখ্যা কমানোর কথা কি আপনারা চিন্তা করছেন ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এই প্রশ্নের উত্তরে জানাতে চাই বিভিন্ন জেলায় যে উপদেষ্টা কমিটী গঠিত হয়েছে, তাঁরা যদি আমাকে জানান যে এইভাবে পরিবর্তন করা দরকার, বা অন্য রকম কিছু করা দরকার, তাহলে আমি সেটা নিশ্চয়ই বিবেচনা করব।

**শ্রীবিমলকান্তি বসু ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, সাময়িক পত্রিকাগুলিতে যেখানে সরকারী বিজ্ঞাপন দেওয়া হচ্ছে, সেই বিজ্ঞাপন দিতে গেলে সাপ্তাহিক, পাক্ষিক বা মাসিক পত্রিকা যেগুলি আছে, সেই মাসিক পত্রিকাগুলিতে দেওয়া যাবেনা এই রকম কোন নিয়ম আছে কি ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এই রকম কোন নির্দেশ নেই।

**শ্রীঅনিলকুমার মুখার্জি ঃ** বিভিন্ন জেলায় যে উপদেষ্টা কমিটি গঠন করা হয়েছে সেটা কাদের নিয়ে গঠন করা হয়েছে এবং কিভাবে করা হয়েছে ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** এটা ছিল জলপাইগুড়ি জেলার প্রশ্ন, আপনি যদি সব কয়টি জিলা সম্বন্ধে জানতে চান তাহলে পরে জিজ্ঞাসা করবেন এবং আমি উত্তর দেব।

**শ্রীঅনিলকুমার মুখার্জি ঃ** জলপাইগুড়ি জেলাতে যে উপদেষ্টা কমিটী গঠন করা হয়েছে তাতে কারা আছেন এবং কোন্ নীতির ভিত্তিতে এই উপদেষ্টা কমিটীতে তাঁদের নির্বাচিত করা হয়েছে ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমি ইতিপূর্বে এই প্রশ্নের জবাব দিয়েছি, তবে আপনি যদি বলেন তবে আবার বলতে পারি।

**Mr. Deputy Speaker :** No, you need not.

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মফঃস্বলের সাময়িক পত্রিকাগুলিতে মিনিমাম সার্কুলেশন নাম্বার যেটা রয়েছে সেটা রাফলি কত ?

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** নোটিশ চাই।

**শ্রীঅমলেশ মজুমদার ঃ** কোন নীতির ভিত্তিতে এটা স্থির হয়েছে এবং কারা আছেন।

**শ্রীজ্যোতিভূষণ ভট্টাচার্য্য ঃ** কোথায় কোথায় কে কে আছেন সেটা আমি এর আগে বলে দিয়েছি। তবে জলপাইগুড়ি জেলা সম্বন্ধে যদি সদস্যরা জানতে চান তাহলে নিশ্চয়ই আমি বলব। জলপাইগুড়িতে যে উপদেষ্টা কমিটি হয়েছে তাতে আছেন – জেলাশাসক, যিনি এই কমিটির চেয়ারম্যান, জেলার যিনি ফিল্ড ইনফর্মেশন অফিসার আছেন তিনি এই কমিটির সদস্য সম্পাদক, এছাড়া আরও ৫জন আছেন যাঁদের নন-অফিসিয়াল বলা হয়, ৩জনকে বিভিন্ন স্তর থেকে বাছাই করে নেওয়া হয়েছে এবং ২জন এম এল. এ. আছেন। এতে আছেন শ্রীপবিত্র দে, শ্রীসুবোধ সেন, শ্রীজীতেন গুহ এবং শ্রীনরেশ চক্রবর্তী, এম. এল. এ., শ্রীএ. এইচ বেষ্টারউইস্, এম, এল, এ।

## অ্যাগ্রো-ইণ্ডাস্ট্রীজ কর্পোরেশনের কৃষিযন্ত্র ক্রয়ের জন্য ঋণ

***501.** (Admitted question No.*1645.)

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন ( অ্যাগ্রো-ইণ্ডাষ্ট্রীজ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অ্যাগ্রো-ইণ্ডাষ্ট্রীজ কর্পোরেশনের কৃষিযন্ত্র ক্রয় ঋণের আবেদন পেশ ও প্রয়োজনীয় দলিলাদি দাখিলের পর ঋণ বরাদ্দ হইতে সাধারণত কতদিন সময় লাগে, এবং

(খ) যাহাতে এক মাসের মধ্যে ঋণ মঞ্জুর করা যায়, তজ্জন্য সরকার কোন ব্যবস্থা অবলম্বন করিতেছেন কিনা ?

[1-40—1-50 p.m.]

**Mr. Deputy Speaker** : I understand that neither any written answer nor any information with regard to this question has been sent to the office of the Speaker. The department concerned ought to have sent a copy of a written answer to the office of the Speaker. Hence I make this observation that the department concerned should and must submit the answers in a written form to the office of the Speaker. The question is held over.

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমার একটা স্বাধিকারের প্রশ্ন রয়েছে। আপনি আমাকে প্রশ্নটা উল্লেখ করতে বললেন। আমার প্রশ্ন ওঠার পর আপনি এই প্রশ্নটা তুলতে বারণ করলেন। তারপর মন্ত্রী মহাশয় বললেন যে তিনি উত্তর দেবেন, কিন্তু কেন উত্তর দিতে দেওয়া হচ্ছে না বুঝতে পারছি না।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এটা একটা হাউসের প্রপার্টি, প্রথমে স্পীকার-এর কাছে কোশ্চেনটা প্রেস করতে হবে এবং ইনফর্মেশন দিতে হবে, office সেটা সংশ্লিষ্ট দপ্তরে পাঠিয়ে দেয়। আমার কাছে এই কোশ্চেনের কোন এ্যানসার সেই সংশ্লিষ্ট দপ্তর থেকে এসে পৌঁছায়নি এবং এই সম্পর্কে কোন ইনফর্মেশন আমার কাছে নেই, সেইজন্য এটাকে হেল্ড ওভার করে দেওয়া হলো।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একজন প্রশ্ন কর্তা, আমি প্রশ্ন করেছি এবং সেই প্রশ্নের জবাব দেবার জন্য মন্ত্রী মহাশয় তৈরী হয়ে এসেছেন। সেই রেডি উত্তরটা যদি স্পীকারের কাছে না থাকে তাহলে কি সেটা উত্তর দেওয়া যায় না ?

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এই কোশ্চেনের এ্যানসার এখনও আমরা পাইনি বা লাইব্রেরী টেব্‌লে দেওয়া হয়নি। সুতরাং এই কোশ্চেন এখন হাউসে উঠতে পারেনা। Office must have copies of written answers. So we take up the next question.

## স্পেশাল অফিসার, আহমদপুর ন্যাশনাল সুগার মিল

*502. (Admitted question No. *1650.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়, শ্রীরবীন্দ্রনাথ মণ্ডল, শ্রীমোল্লা হুমায়ুন কবীর, শ্রীপতিতপাবন পাঠক এবং শ্রীআবদুল কাইয়ুম মোল্লা :** গত ১২ই ফেব্রুয়ারী, ১৯৭০ সালের তারকিত *১৬৮ ( অ্যাডমিটেড কোয়েশ্চেন নং *৯১২ ) নং প্রশ্নোত্তর উল্লেখ করিয়া শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উক্ত স্পেশাল অফিসার, যাহাকে আহমদপুর ন্যাশনাল সুগার মিলে নিয়োগ করা হইয়াছে মরিসাস হইতে কোন্ ডিগ্রী পাইয়াছেন এবং বাংলার বাহিরে ও বাংলার মধ্যে কোন্ কোন্ জায়গায় কোন্ কোন্ পদে কত টাকা মাহিনায় চাকরী করিয়াছেন ,

(খ) স্পেশাল অফিসার পদে নিয়োগের সময় উক্ত ব্যক্তি কি পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে নিযুক্ত হইয়াছিলেন ;

(গ) উক্ত অফিসারের মুর্শিদাবাদের বহরমপুরে থাকাকালীন তাঁর বিরুদ্ধে কোনও অভিযোগ সরকার পাইয়াছিলেন কি , এবং

(ঘ) উক্ত অফিসারের বর্তমান বয়স কত ?

(Held Over.)

## জয়া ইঞ্জিনিয়ারিং কারখানায় লে-অফ

*503. (Admitted question No. *1134 )

**শ্রীসনৎকুমার রাহা :** শ্রম বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জয়া ইঞ্জিনিয়ারিং কারখানায় কতজন শ্রমিককে লে-অফ করা হইয়াছে ; এবং

(খ) কি কারণে লে-অফ করা হইয়াছে ?

**Shri Krishnapada Ghosh :**

(ক) জয়া ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস লিমিটেডের উষা সিউয়িং মেসিন ওয়ার্কস্ কারখানায় এপর্য্যন্ত প্রায় ৩০০০ শ্রমিককে লে-অফ্ করা হইয়াছে।

(খ) যন্ত্রচালিত ঢালাই শাখায় ( Mechanised Moulding Section ) ধর্ম্মঘট হেতু ঢালাই আবরণের (Casting Components) অভাব উক্ত লে-অফের কারণ হিসাবে কর্তৃপক্ষ উল্লেখ করেন।

**শ্রীসনৎকুমার রাহা :** মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় জানাবেন কি এই লে-অফ কতদিন থেকে আছে ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** তারিখটা ঠিক লেখা নেই, আমার যতদূর মনে আছে বিভিন্ন ষ্টেজে হয়েছে একদিনে হয়নি।

**শ্রীসনৎকুমার রাহা :** ঢালায়ের দরুন যদি লে-অফ হয়ে থাকে তাহলে জয়া কারখানার আনুসাঙ্গিক সমস্ত ব্রাঞ্চে একটা অচল অবস্থা এসে গেছে, এখন অবস্থাটা কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ :** জয়ার দুটা কারখানা আছে একটা হচ্ছে সুইং মেসিন যেখানে হয়, আর একটা হচ্ছে ফ্যান সেকসান। এই লে-অফ মোলডিং সেকসান থেকে সুরু হয়েছে, তাদের স্বভাবতই কাষ্টিং সেকসান এফেক্টেড হয়েছে এবং তার ফলে সুইং সেকসান, মোলডিং সেকসান এফেক্টেড হয়েছে। লে-অফ এর কারণ সম্পর্কে যেটা আমি উল্লেখ করছি সেটা হচ্ছে মালিকরা যে কথা বলেছে শ্রমিকদের কথা এখানে উল্লেখ করছি না কারণ শ্রমিকদের অনেক কিছু কথা আছে।

**শ্রীসনৎকুমার রাহা ঃ** এই লে-অফ সমস্যা মিমাংসা করার জন্য শ্রমদপ্তর থেকে কোন প্রচেষ্টা হয়েছে ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** হ্যাঁ, হয়েছে। কনসিলিয়েসান প্রোসিডিংস হয়েছে। আমি নিজে দুবার পৃথক পৃথকভাবে শ্রমিক ও মালিকদের সাথে আলোচনা করেছি, দু'বার জয়েণ্টলি মালিক ও শ্রমিকদের সাথে আলোচনা করেছি। এখন যে স্টেজে আছে সেটা হচ্ছে আলটিমেটিক্যালি শ্রমিক ও মালিকরা নিজেরাই যৌথভাবে আলোচনা করছে এবং আমি যতদূর জানি সেই আলোচনা খানিকটা অগ্রসর হয়েছে, হয়ত: আরো কিছু সাহায্যের প্রয়োজন হবে মিমাংসার জন্য।

**শ্রীঅরুণ সেন ঃ** মোলডিং সপে যে ষ্ট্রাইক হয়েছে তার কারণ কি এবং সেখানে শ্রমিকদের দাবী কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** প্রথম যখন ষ্টারটেড হয় সেটা হচ্ছে শ্রমিকরা অভিযোগ করছে যে মোলডিং চুক্তি অনুযায়ী যে কাজ তার থেকে বেশী কাজ মালিকরা করাতে চান, অর্থাৎ ইনক্রিজ ওয়ার্ক লোড যা নরমালি এখন হয়ে থাকে তা করতে অস্বীকার করেন। এবং তার ফলেই এই ডিস-পিউটের সূত্রপাত হয়। এছাড়া এর সাথে আর একটা প্রশ্ন যুক্ত সেটা হচ্ছে জয়ার মালিকরা এখনও পর্য্যন্ত যে ট্রাইপার্টাইট ওয়েজ সেটেলমেণ্ট মানেননি অন সার্টেন গ্রাউণ্ডস্।

**শ্রীঅরুণ সেন ঃ** এটা দেখা গেছে যে মালিকরা এগ্রিমেণ্ট মানেননি এবং শ্রমিকদের উপর কাজের চাপ বাড়িয়ে তাদের কাছ থেকে অতিরিক্ত কাজ করিয়ে নেবার চেষ্টা করেছেন। সেক্ষেত্রে শ্রম দপ্তর মালিক এগ্রিমেণ্ট ভঙ্গ করার জন্য যথোপযুক্ত ব্যবস্থা নিয়েছেন কিনা এবং নিয়ে থাকলে কি কি ষ্টেপ নিয়েছেন ? কারণ ৩ হাজার শ্রমিক লে-অফ হয়ে আছে।

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** এখনও পর্য্যন্ত নেগোসিয়েসানের স্টেজ আছে—অর্থাৎ আলাপ আলোচনা চলছে এবং সেই নেগোসিয়েসান যদি ব্রেক করে তাহলে নিশ্চয়ই সে সম্বন্ধে ভাবা যেতে পারে।

[1-50—2-00 p.m.]

**Shri Muhammad Khuda Buksh :** Will the Hon'ble Minister be pleased to state the proportion of the lay-off in the Sewing Machine Section and the Fan Section.

**Shri Krishnapada Ghosh :** I require notice.

**Shri Ajit Kumar Biswas :** এই Lay-off-এর জন্য কয়জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছে এবং তারজন্য কত বেতন নষ্ট করেছে।

**Shri Krishnapada Ghosh :** আমার জানা নেই।

## চতুর্থ পরিকল্পনায় বিদ্যুৎ উৎপাদন

***504.** (Admitted question No. *1367.)

**শ্রীঅশ্বিনী রায় ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে ৪র্থ পরিকল্পনাকালে বিদ্যুৎ উৎপাদনের কোনও লক্ষ্যমাত্রা স্থির হইয়াছে কি, এবং

(খ) হইয়া থাকিলে, (১) লক্ষ্য (টারগেট ইন মেগাওয়াটস), (২) উৎপাদন কেন্দ্রের নাম ও উৎপাদনের সম্ভাব্য পরিমাণ ?

**Mr. Deputy Speaker** : Starred question No. 504 to be held over.

## শ্রমদপ্তরের কাজকর্মের রিপোর্ট

***505.** (Admitted question No. *1407)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সামগ্রিকভাবে শ্রমদপ্তরের কাজকর্ম ও প্রশাসন এবং বিশেষভাবে প্রত্যেকটি শ্রম আইনের প্রয়োগ সম্পর্কে নিয়মিত রিপোর্ট প্রকাশিত হয় কি এবং হইলে সর্বশেষে উহা কবে প্রকাশিত হইয়াছিল ?

**Shi Krishnapada Ghosh** : সামগ্রিকভাবে শ্রমদপ্তরের কাজকর্ম ও প্রশাসন এবং প্রায় প্রত্যেকটি শ্রম আইনের প্রয়োগ সম্পর্কে বার্ষিক বিবরণী "Labour in West Bengal" নামক পুস্তিকায় প্রতি বৎসর প্রকাশিত হয়। ১৯৬৯ সালে ইহা সর্বশেষ প্রকাশিত হইয়াছিল।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** আমি জানতে চাই নিয়মিতভাবে এসব প্রকাশিত হয় কিনা এবং নিয়মিতভাবে যদি হয়ে থাকে তাহলে তার পিরিয়ডিসিটিটা কি,—কোন নিয়মে এগুলি প্রকাশিত হয় ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** নিয়মিত মানে আপনি বলতে চাচ্ছেন কি মাসিক ভাবে, কোয়াটারলি বেরয় কিনা—সে রকম কোন ব্যবস্থা নেই আপাততঃ। এখন বছরে একটা করে বের করা হয়।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** আইনের সমস্ত টীকা টিপ্পনী, খবর যেগুলি আইনগুলির সঙ্গে শ্রমিকদের গভীর সংযোগ আছে সমস্ত আইনগুলি বাৎসরিক রিপোর্টে নেই।

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** যতটা কভার করা যায়, গতকাল যেটা দিয়েছি সেটাই মডেল ধরুন—What is the Sample তার আগের বছর সে ধরণের বেরিয়েছে।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** আমি জানতে চাই কোন ভাষায় বেরয়—বাংলাভাষায় বেরয় কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** বাংলা ভাষায় এখনও হয়নি।

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** কারখানার শ্রমিকদের জন্য এ রিপোর্ট। তাহলে এ রিপোর্টে তারা কিভাবে লাভবান হচ্ছে।

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** আমি একথা বলছি এখনও পর্য্যন্ত যা অবস্থা তাতে বাংলা হিন্দিতে হয়নি, তবে ভবিষ্যতে হবে না একথা বলিনি।

**শ্রীঅরুণ সেন ঃ** West Bengal Labour গেজেট বলে আর একটা Monthly কাগজ বেরয়, সেটা প্রায় ১½ বছরের আগের মাসের বেরয়—অর্থাৎ ১৮।১৯ মাসে বেরয়—এর কারণ কি ?

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** এটা এ প্রশ্নের সাথে জড়িত নয়।

**শ্রীঅরুণ সেন ঃ** শ্রমদপ্তরের কাজকর্ম বিশেষ করে শ্রম আইন ইত্যাদি ব্যাপার ঐ লেবার গেজেটে ছাপা হয়।

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** আমি তো বলেছি এ প্রশ্নের সাথে ওটা জড়িত নয়, পৃথক প্রশ্ন করলে নিশ্চয়ই জবাব দেবো।

**শ্রীঅরুণ সেন ঃ** এ প্রশ্নের সাথে জড়িত—কারণ, প্রশ্ন হচ্ছে শ্রমবিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সমগ্রিকভাবে শ্রমদপ্তরের কাজকর্ম ও প্রশাসন এবং বিশেষভাবে প্রত্যেকটি শ্রম আইনের প্রয়োগ সম্পর্কে নিয়মিত রিপোর্ট প্রকাশিত হয় কি এবং হইলে সর্বশেষ উহা কবে

প্রকাশিত হইয়াছিল? ওয়েষ্ট বেঙ্গল লেবার গেজেট প্রতি মাসে বেরনোর কথা, কিন্তু কংগ্রেস আমল থেকে দেখা গেল July, 67 সেট। বেরল Aught 1968-এ এবং July 1967-এর তারিখে ছাপান হল এবং এভাবে এটা প্রতিমাসে-ছাপান হচ্ছে এখনও।

**শ্রীকৃষ্ণপদ ঘোষ ঃ** আপনি আলাদা প্রশ্ন করবেন আমি খবর নিয়ে বলবো।

## মুর্শিদাবাদ জেলার ঐতিহাসিক ব্যক্তিদের স্মৃতিরক্ষার পরিকল্পনা

***506.** (Admitted question No. *1200)

**শ্রীসনৎকুমার রাহা :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ইতিহাস প্রসিদ্ধ ব্যক্তিদের—

(১) সিরাজদ্দৌলা ও তাঁহার যুদ্ধ-সাথী,

(২) মোহনলাল, এবং

(৩) মীরমদন-এর স্মৃতি রক্ষার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে তাহা কি?

**Shri Subodh Banerjee** :

(ক) হ্যাঁ।

(খ) খোসবাগে নবাব সিরাজদ্দৌলার সমাধিস্থল ভারত সরকারের প্রত্নতত্ত্ব সমীক্ষা কর্তৃক সংরক্ষিত। পলাশী রণক্ষেত্রে মীরমদনের অবস্থান নির্দেশক চিহ্নাদিসহ ঐ রণক্ষেত্রের সীমানা নির্দেশক স্তম্ভসমূহ রাজ্যসরকারের সংরক্ষণাধীনে আছে। ইহা ছাড়া পলাশী স্মৃতিস্তম্ভকে মোহনলাল মীরমদন প্রমুখ বীরযোদ্ধাদের স্মৃতিনিদর্শনরূপে নামকরণের একটা প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন।

**শ্রীসনৎকুমার রাহা ঃ** সিরাজদ্দৌলার খোসবাগে যে কবরটা তার সঙ্গে মোহনলাল, মীরমদনের কোন ফলক রাখা যায় কিনা এবং শুধু কেন্দ্রীয় সরকারের উপর এই পূর্তবিভাগের দায়িত্ব রেখে না দিয়ে সংরক্ষণ পশ্চিমবঙ্গ সরকার কতটা করছেন? পশ্চিমবঙ্গ সরকার এইসব ইতিহাস প্রসিদ্ধ ব্যক্তিদের যেমন সিরাজদ্দৌলা, মোহনলাল মীরমদনের স্মৃতিকে আকর্ষণীয় করবার জন্য কোন জিনিস চিন্তা করছেন কি?

**শ্রীসুবোধ ব্যানার্জী ঃ** একটা কথা একটু বোঝা দরকার। আগের দিনকার যেসব স্মৃতি-স্তম্ভ ছিল সেগুলি রক্ষা করা দরকার। একটাদিক কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন। দ্বিতীয় অংশ পলাশী স্মৃতিস্তম্ভ। সেটা ক্লাইভের স্মৃতিরক্ষার জন্য ইংরাজরা তৈরী করেছিল। ভারত সরকার সেটা রক্ষা করছেন কয়েক বছর ধরে। বর্তমানে আমাদের রক্ষণাধীনে বাকী জায়গা যা আছে সেগুলো আমাদের বাউণ্ডারি পিলারস দিয়ে মেনটেন করে রাখছি। মোহনলাল, মীরমদনের স্মৃতি হিসাবে কোন চিহ্ন নেই।

**শ্রীসনৎকুমার রাহা ঃ** পূর্তবিভাগ থেকে ইতিহাস প্রসিদ্ধ ব্যক্তিদের সম্বন্ধে পুস্তক রচনা করে যাতে স্মৃতিরক্ষা করতে পারেন তার দায়িত্ব নেওয়া উচিত কিনা?

**শ্রীসুবোধ ব্যানার্জী ঃ** মাননীয় সদস্য জানেন যে, যাঁকে প্রশ্ন করেছিলেন তাঁর রাস্তা ঘাট, ব্রীজ তৈরী করার দায়িত্ব। পুস্তক রচনার দায়িত্ব তাঁর নেই। যদি সে দায়িত্ব দেন আমি খুসী মনে করবো। কিন্তু সে কাজটা আমার বিভাগের নয়।

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষ ঃ** বাংলাদেশের অনেক রাস্তার নাম মাননীয় মন্ত্রী মহাশয় অনেক প্রসিদ্ধ বাঙালীর নামে রেখেছেন। যেমন ভি, আই, পি, রোডের নাম নজরুল এ্যাভিনিউ। আমি

প্রস্তাব করছি, মুর্শিদাবাদ থেকে কলকাতা পর্য্যন্ত যদি কোন ন্যাশনাল হাইওয়ে থাকে তবে তার নাম সিরাজদ্দৌলার নামে রাখার কথা চিন্তা করবেন কি ?

**শ্রীসুবোধ ব্যানার্জীঃ** আমি আগেই বলেছি কলকাতা থেকে মুর্শিদাবাদ পর্য্যন্ত যে ন্যাশনাল হাইওয়ে আছে সেটা কেন্দ্রীয় সরকারের সম্পত্তি। তার নামকরণ করতে গেলে কেন্দ্রীয় সরকার ঘোরতর আপত্তি করতে পারেন। এ অভিজ্ঞতা আমাদের শরৎ সেতুর নামকরণের ক্ষেত্রে আছে। তবে যদি মাননীয় সদস্য এই প্রস্তাব রাখেন, তবে আমি নিশ্চয় তা কেন্দ্রকে বলবো।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** আপনি বললেন সিরাজদ্দৌলার কবরটা সেণ্ট্রাল গভর্ণমেণ্টের ব্যাপার, আপনার কিছু করণীয় নেই এবং পলাশীতে কি করেছেন বললেন। প্রশ্নটা ছিল মুর্শিদাবাদ-এর গোটা জেলা সম্বন্ধে। মুর্শিদাবাদে সিরাজদ্দৌলা এবং অন্যান্য যেসব দেশপ্রেমিক ব্যক্তিদের স্মৃতিরক্ষার ওইজন্য লালবাগ শহর এবং অন্যান্য জায়গায় যে সমস্ত স্মৃতি আছে—সে সমস্ত জায়গায় কিছু করার চেষ্টা করছেন কি ?

**শ্রীসুবোধ ব্যানার্জীঃ** আমি আগেও বলেছি, আবারও বলছি এদের সম্বন্ধে নূতন করে স্মৃতি কিছু সৃষ্টি করার পরিকল্পনা নেই। তবে এটা ঠিক যে কিছু নূতন নামকরণ হবে। সেটা আলাদা কথা। নূতন কিছু তৈরী করার পরিকল্পনা নেই। যেগুলো আছে সেগুলো রক্ষণা-বেক্ষণ করা হবে যতখানি ক্ষমতায় পারা যায়। কেন্দ্রীয় সরকার ন্যাশনাল ইম্পর্টেন্স বলে ঘোষণা করলে আমার পক্ষে সেগুলো গ্রহণ করা সম্ভব নয়। আমার ক্ষমতায় যেগুলো থাকে সেগুলো নিশ্চয় গ্রহণ করা হচ্ছে।

**শ্রীএস. এম, ফজলুর রহমানঃ** পলাশী যুদ্ধের যে স্মৃতিস্তম্ভ যা আপনার এক্তিয়ারভুক্ত সেই স্মৃতিস্তম্ভটা অপসারিত করে পলাশী যুদ্ধের দেশপ্রেমিক যারা তাদের স্মৃতিস্তম্ভ তৈরী করবেন কি ?

**শ্রীসুবোধ ব্যানার্জীঃ** স্মৃতিস্তম্ভ অপসারণের প্রশ্ন নেই, তবে নূতন নামকরণ হবে। যেমন অক্টারলনি মনুমেণ্ট ভেঙ্গে নূতন করে গড়ার প্রয়োজন হয়নি, শহীদ মিনার করে দিয়েছি। সেই রকম হবে।

[2-00—2-10 p m]

**শ্রীএস, এম, ফজলুর রহমানঃ** সেরকম কিছু করবেন কি ?

**শ্রীসুবোধ ব্যানার্জীঃ** এটার নাম already হয়ে গেছে। Clive-কে মুছে দেওয়া হয়েছে—যেটা এখন পলাশী স্মৃতিস্তম্ভ এবং tablet লাগাবার চেষ্টা হচ্ছে in honour of মোহনলাল, মীরমদন।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জীঃ** পলাশীর মনুমেণ্টে যেখানে ভারতের স্বাধীনতার সূর্য ডুবেছিল সেই মনুমেণ্টকে উড়িয়ে দেবার জন্য আমরা গিয়েছিলাম। আমরা আশা করেছিলাম ঐ মনুমেণ্ট যেটা ইংরাজের স্মৃতিস্তম্ভ হিসাবে আছে সেটাকে অপসারণ করে মোহনলাল, মীরমদনের স্মৃতিস্তম্ভ করা হবে। এ সম্বন্ধে কিছু বলবেন কি ?

**শ্রীসুবোধ ব্যানার্জীঃ** আমি আগেই বলেছি অপসারণের পক্ষপাতী আমি নই। ঐ স্মৃতিস্তম্ভের উপরেই যদি মীরমদন, মোহনলালের নাম লেখা যায়—তাহলেই তার উপযুক্ত করা হবে।

**শ্রীগোপাল বসুঃ** সিরাজের যুদ্ধের সঙ্গী হিসাবে মীরমদন ও মোহনলালের সঙ্গে ব্রহ্মানন্দ মিশ্র নামে এক ভদ্রলোক সিরাজ যখন কোলকাতা থেকে ক্লাইভকে দূর করতে আসেন তখন তিনি সিরাজকে সাহায্য করেন। বঙ্কিমচন্দ্রের বারুনিপুকুর বলে যেটা কৃষ্ণকান্ত উইল খ্যাত সেই

অর্জুনা দীঘির ধারে নৈহাটীতে উনি তার ছাউনি গাড়ার জন্য সমস্ত সাহায্য করেন এবং পলাশীর যুদ্ধে মোহনলাল ইত্যাদির সঙ্গে নিজের ফৌজ নিয়ে সেখানে অংশগ্রহণ করার সময় তিনি সেখানে মারা যান। তাঁর সেই জায়গায় নৈহাটীতে বিদ্যাসাগরমহাশয় যান। এরকম একজন লোকের নাম এর সঙ্গে জড়িত রাখার জন্য কোন চেষ্টা করবেন কি ?

**শ্রীসুবোধ ব্যানার্জী** ঃ আপনি যদি প্রস্তাব দেন তবে বিবেচনা করে দেখব।

**শ্রীসরল দেব** ঃ বিশ্বনাথবাবু যে প্রস্তাব করেছেন তা কি কেন্দ্রীয় সরকারের কাছে হাউসের পক্ষ থেকে প্রস্তাব পাঠাতে পারেন কিনা ?

**শ্রীসুবোধ ব্যানার্জী** ঃ নিশ্চয় পারি।

**শ্রীএম, মোকসেদ আলি** ঃ পলাশীর বিভিন্ন জায়গায় বহু পিলার ছিল। সেই পিলারগুলো আজ আর নেই। সেখানে যে ডাকবাংলো আছে সেই ডাকবাংলোতে গিয়ে দেখছি .....

**Mr. Deputy Speaker :** The question is disallowed.

## Starred Questions

(to which answers were laid on the table)

### শিল্প ও বাণিজ্য দপ্তরের কাজকর্ম্ম ও প্রশাসন সম্পর্কে রিপোর্ট

*507. (Admitted question No. *1476.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, শিল্প ও বাণিজ্য দপ্তরের কাজকর্ম ও প্রশাসনের বিষয়ে নিয়মিত কোন রিপোর্ট প্রকাশিত হয় কি এবং হইলে সর্বশেষ উহা কবে প্রকাশিত হইয়াছে ?

**The Minister for Commerce and Industries** : হ্যাঁ।

সর্বশেষ ১৯৬৫-৬৬ সালের রিপোর্ট প্রকাশিত হইয়াছে।

### হিমঘর শ্রমিক কর্ম্মচারীদের চাকুরীগত সুবিধা

*508. (Admitted question No. *1522.)

**শ্রীঅশ্বিনী রায়** ঃ শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ রাজ্যে হিমঘর শ্রমিক ও কর্মচারীদের কাজের সময়, বেতন মান ও অন্যান্য সুযোগগুলি নিয়ন্ত্রণের জন্য সরকার চিন্তা করিতেছেন ; এবং

(খ) সত্য হইলে (১) বিস্তারিত বিবরণ, (২) চালু করার সম্ভাব্য সময় ?

**The Minister for Labour :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

## Held Over Starred Question

(to which oral answers were given)

### কাটোয়া হইতে সালার পর্যন্ত স্থানের বৈদ্যুতিক তার চুরি

***173.** (Admitted question No. *843.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্ধমান জেলার কাটোয়া হইতে মুর্শিদাবাদ জেলার সালার পর্যন্ত যে বৈদ্যুতিক তার লাগানো ছিল তাহা চুরি গিয়াছে ;

(খ) সত্য হইলে, উক্ত চুরির জন্য রাজ্যসরকারের কত টাকা ক্ষতি হইয়াছে ;

(গ) উক্ত চুরি সম্পর্কে সরকার কাহাকেও গ্রেপ্তার বা কোন প্রকার তদন্ত করিয়াছেন কিনা ; এবং

(ঘ) (১) এই এলাকায় পুনরায় বৈদ্যুতীকরণের কাজ গ্রহণ করা হইয়াছে কিনা, এবং
(২) হইয়া থাকিলে কবে শেষ হইবে ?

**Shri Sushil Kumar Dhara :**

(ক) হ্যাঁ, ইহা সত্য যে কাটোয়া ও সালারের মধ্যে প্রায় ৯/১০ মাইল ১১ কে ভি. ওভারহেড লাইনের অধিকাংশ কণ্ডাক্টরই চুরি গিয়াছে যাহা আকারে ০ ০৩ বর্গ ইঞ্চি ,

(খ) উক্ত চুরির জন্য পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ-এর আনুমানিক ২০,০০০ টাকা ক্ষতি হইয়াছে ;

(গ) স্থানীয় পুলিশের গোচরে বিষয়টি আনা হইয়াছিল। পুলিশ কাহাকেও এ বিষয়ে গ্রেপ্তার করিয়াছে কিনা জানা নাই।

(ঘ) (১) উক্ত চুরির জন্য বৈদ্যুতীকৃত এলাকায় বিদ্যুৎ সরবরাহের কোন ঘাটতি হয় নাই। এই পরিপ্রেক্ষিতে উক্ত প্রশ্ন ওঠে না।

(২) উপরোক্ত কারণে এই প্রশ্নও ওঠে না।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** আপনি এর আগে বলেছিলেন যে নিম্ন আয় প্রদানে সক্ষম হলে বৈদ্যুতিকরণ হবে। আমি ঐ সেসনে প্রশ্ন করেছিলাম যে এই তার চুরির সংখ্যা আপনার কাছে আছে কি, এই সেসনেও কি সেই সংবাদ আপনার দপ্তরে এসে পৌছায়নি ?

**শ্রীসুশীলকুমার ধাড়া:** এখন নোটীশ চাই।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** এই যে তার চুরি হচ্ছে, তারটা যখন লাগান তখন কি তাতে ইলেকট্রিসিটি চার্জ করা থাকেনা ?

**শ্রীসুশীলকুমার ধাড়া:** এই প্রশ্নটি অত্যন্ত টেকনিক্যাল, আপনি জানতে চাইলে পরে জানাবো।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য:** এই তার চুরি হয়ে যাচ্ছে এই চুরি বন্ধ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন জানাবেন ?

**শ্রীসুশীলকুমার ধাড়া:** দেশের নৈতিক মানের উন্নতি করার চেষ্টা করতে হবে তবেই হবে।

**পশ্চিমবঙ্গ হইতে কয়েকটি শিল্পের অন্য রাজ্যে স্থানান্তরিত করার অনুমতি**

***175.** (Admitted question No. *885.)

**শ্রীকালীপদ মণ্ডল:** শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কয়েকটি ব্যবসায়ী প্রতিষ্ঠান পশ্চিমবঙ্গ থেকে তাদের শিল্প অন্য রাজ্যে স্থানান্তরিত করার জন্য সরকারের অনুমতি চাহিয়াছেন; এবং

(খ) সত্য হইলে সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**Shri Sushil Kumar Dhara**:

(ক) হঁ্যা। ভারত সরকারের নিকট অনুমতি চাহিয়াছেন।

(খ) রাজ্য সরকার ভারত সরকারের নিকট উক্ত স্থানান্তরের প্রস্তাবের বিপক্ষে মত পেশ করিয়াছেন।

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** কোন কোন কারখানা স্থানান্তরিত হবার জন্য অনুরোধ হয়েছে?

**শ্রীসুশীলকুমার ধাড়া ঃ** আগেই বলেছি যে নোটিশ দিলে তালিকা দেবো।

**Double claims in respect of dues for consumption of electricity**

***356.** (Admitted question No. *1106.) **Shri PHAKIR CHANDRA ROY**: Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state –

(i) if it is a fact that notices of non-payment of arrear electrical bills for the period from 1967 to 1969 have been issued to about 10,000 consumers by the Burdwan Office of the West Bengal State Electricity Board ;

(ii) if the reply to (i) above be in the affirmative, if it is a fact that complaints have since been received from the subscribers to the effect that payment in respect of these bills have already been made ; and

(iii) if the reply to the above questions be in the affirmative, what was the cause of such widespread mistakes ?

**Shri Sushil Kumar Dhara**:

(i) About 2350 and not 10 thousand reminders have so far been issued to the consumers of Burdwan Electric Supply requesting them to pay off their outstanding dues up to March, 1969.

(ii) Written complaints have been received from about 200 consumers to the effect that payment of outstanding bills in question had already been made by them either in part or in full.

(iii) The mistakes occured mainly for not taking into account the payment of bills for March, 1969 made in April, 1969, mistake in posting of payments made by the consumers and similar other reasons.

**Dismissal of Works Manager, Kalyani Spinning Mills**

***358.** (Admitted question No. *12 7.) **Shri SARAL DEB**: Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether Shri S. K. Goswami, Works Manager, Kalyani Spinning Mills, has recently been dismissed ; and

(b) if so, whether he was afforded reasonable opportunity of being heard ?

**Shri Sushil Kumar Dhara** :

(a) Services of Shri S. K. Goswami, Works Manager, were terminated with effect from 1-12-67.

(b) As per contract executed between the Company and Shri Goswami, the latter's services were terminable with 3 months' notice from either side. According to this term in the service contract, Shri Goswami's services were terminated. The termination was not in pursuance of any disciplinary action. And as such, there was no scope of hearing him before his services were terminated.

[2-10—2-20 p.m.]

**শ্রীসরল দেব** ঃ মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে, এই ভদ্রলোকের সাথে কি ফাইভ ইয়ারসের কনট্রাক্ট ছিল ?

**শ্রীসুশীলকুমার ধাড়া** : তার সঙ্গে কনট্রাক্ট ছিল তিন মাসের নোটীশে ফ্রম আইদার সাইড যে খুসী ছেড়ে দিতে পারে কিম্বা ছাড়িয়ে দিতে পারে। এই রকম কনট্রাক্ট ছিল।

**শ্রীসরল দেব** ঃ এই ভদ্রলোক ওখানকার মিঃ চ্যাটার্জী যিনি ম্যানেজিং ডিরেক্টার তার দুর্নীতি সারা বাংলাদেশের লোক জানে তিনি এই চ্যাটার্জীর মুখোস খুলে দিয়েছিলেন বলে তাকে নোটিশ দেওয়া হয়েছিল এটা কি জানেন ?

**শ্রীসুশীলকুমার ধাড়া** ঃ তা আমি জানিনা।

**শ্রীসরল দেব** ঃ তাঁকে কি তিন মাসের নোটীশ দেওয়া হয়েছিল সেটা কি আপনি জানেন ?

**শ্রীসুশীলকুমার ধাড়া** ঃ হ্যাঁ, তিন মাসের নোটীশ দেওয়া হয়েছিল।

**Number of Industrial Units seeking permission to shift elsewhere**

*360. (Admitted question No. *1245.) **Shri RAMKRISHNA SARAOGI:** Will the Hon'ble Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) how many industrial units of this State have applied for permission of the Government to shift their industries to other States ;

(b) the reasons in brief as given in such applications ; and

(c) (i) whether any sanction has already been accorded to these applications, and (ii) if so, the number thereof ?

**Shri Sushil Kumar Dhara** :

(a) 3 (three) industrial units in the large scale sector in this State (of which one submitted two applications for two different items of production) applied to the Government of India for permission to shift part of their production capacity to other States.

(b) The reasons given in those applications were better marketting facilities in the proposed new locations.

(c) (i) No.

(ii) Question does not arise.

**Mr. Deputy Speaker** : I will not allow any more supplimentaries as a number of supplementaries have already been made and those have been sufficiently answered.

**Shri Sushil Kumar Dhara** : It has been replied earlier.

### *Non-investment of new capital in West Bengal*

***361.** (Admitted question No. *1348.) **Shri GYAN SINGH SOHANPAL:** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) if it is a fact that there has been little investment of new capital in industries of the State during the year 1969 ; and

(b) if so, (i) what are the reasons thereof, and (ii) what steps the Government have taken or propose to take to restore confidence amongst the industrialists ?

**Mr. Deputy Speaker** : Now held over starred question No. 361 will again be held over. I have received information from the Department concerned, in this connection, requesting further time.

### রামপুরহাট থানার গ্রামসমূহে বিদ্যুৎ সরবরাহ

***362.** (Admitted question No. *1277.)

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭০ সালে বীরভূম জেলার রামপুরহাট থানার কোন্ কোন্ গ্রামে বিদ্যুৎ সরবরাহ করার পরিকল্পনা আছে ?

**Shri Sushil Kumar Dhara** :

১৯৭০ সালের গ্রাম বৈদ্যুতীকরণ কর্মসূচীতে রামপুরহাট থানার নিম্নলিখিত গ্রামগুলি আছে :—

| ক্রমিক সংখ্যা | গ্রামের নাম | জে এল নং |
|---|---|---|
| ১ | বিনোদপুর | ১৪৯ |
| ২ | দখলবাটী | ১১১ |
| ৩ | বিয়োগগ্রাম | ১১২ |
| ৪ | আখীরা | ১০২ |
| ৫ | রামরামপুর | ৭৯ |
| ৬ | সুন্দীপুর | ৮০ |

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** অতিরিক্ত প্রশ্ন উপাধ্যক্ষ মহাশয়, এই যে তারাপীঠ বলে গ্রাম আছে, যেখানে বামদেব-এর পীঠস্থান সেখানে বৈদ্যুতিকরণের জন্য তালিকার মধ্যে নাম দেখলাম না কেন ?

**শ্রীসুশীলকুমার ধাড়া ঃ** তালিকার মধ্যে নাম নাই সুতরাং বুঝতেই পারছেন।

### বিদ্যুতের উৎপাদন-মূল্য বৃদ্ধি

***366.** (Admitted question No. *1365.)

**শ্রীঅশ্বিনী রায় ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বিদ্যুতের উৎপাদন-মূল্য বৃদ্ধি পাইয়াছে ;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ; এবং

(গ) এই মূল্য-বৃদ্ধির ফলে বিদ্যুৎ গ্রাহকদের উপর কোন অতিরিক্ত চাপ পড়িবে কি ?

**Shri Sushil Kumar Dhara :**

(ক) হ্যাঁ, ব্যাণ্ডেল তাপ বিদ্যুৎকেন্দ্র ছাড়া অন্য সব কেন্দ্রে উৎপাদিত বিদ্যুতের উৎপাদনমূল্য বৃদ্ধি পাইয়াছে।

(খ) উৎপাদনের উপাদানসমূহ ও জ্বালানির মূল্য বৃদ্ধি এবং শ্রমিক ও কর্মচারীদের মাহিনা, দুর্মূল্যভাতা এবং অন্যান্য সুযোগ সুবিধা বাদে ব্যায়ের বৃদ্ধি ইহার কারণ। তাহাছাড়া, দুর্গাপুর প্রজেক্টের ক্ষেত্রে বিদ্যুৎকেন্দ্র সমূহ হইতে উৎপাদিত বিদ্যুতের চাহিদা কম হওয়াও উৎপাদনমূল্য বৃদ্ধির অন্যতম কারণ।

(গ) বিদ্যুৎ উৎপাদনের পরিমাণের ক্রমাগত বৃদ্ধি এবং প্ল্যান্ট ও ইকুইপমেন্ট-এর অধিকতর ব্যবহারের ফলে কিলোওয়াট আওয়ার প্রতি বিদ্যুতের সর্বাঙ্গীণ খরচা এখনও পর্য্যন্ত বাড়ে নাই। সেইজন্য এখনও পর্য্যন্ত গ্রাহকদের নিকট হইতে অতিরিক্ত মূল্য আদায় করিবার কোন প্রস্তাব নাই।

## Held Over Starred Questions
(to which answers were laid on the table)

### নূতন লাইসেন্সপ্রাপ্ত কারখানার সংখ্যা

*369. (Admitted question No. *362.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে ১৯৬৯-৭০ সালে এ পর্যন্ত কয়টি নূতন কারখানা লাইসেন্স পাইয়াছে এবং তন্মধ্যে কয়টি নূতন কারখানা এ পর্যন্ত চালু হইয়াছে ?

**The Minister for Commerce and Industries :**

৩টী, তন্মধ্যে একটীও এ পর্য্যন্ত চালু হয় নাই।

### তুলার বাজারদর নিয়ন্ত্রণের প্রস্তাব

*370. (Admitted question No. *695.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যের কাপড় কলগুলি তথা উহাদের শ্রমিকদের স্বার্থে তুলার বাজারদর যাহাতে যথাযথভাবে নিয়ন্ত্রিত হয় তজ্জন্য সরকার কোনরূপ ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি ?

**The Minister for Commerce and Industries :**

তুলার বাজার দর নিয়ন্ত্রণ করার ক্ষমতা ভারত সরকারের এক্তিয়ারভুক্ত এবং তাঁহারা তুলার মূল্য সময়ে সময়ে পর্য্যালোচনা করিয়া থাকেন।

যেহেতু পশ্চিমবঙ্গের কাপড়ের কলগুলি অন্য রাজ্যের উৎপন্ন তুলার উপর নির্ভরশীল, রাজ্য সরকারের পক্ষে কোনও প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা সম্ভবপর নহে। যাই হোক সম্পূর্ণ ব্যাপারটী রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারের গোচরে আনিয়াছেন।

### সরকারী কাজে বাংলার ব্যবহার

*379. (Admitted question No. *739.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) (১) সরকারী সাইনবোর্ডগুলি বাংলায় লেখা, (২) সরকারী বিভিন্ন দপ্তরের চিঠি লেখার কাগজগুলি বাংলায় ছাপান, (৩) অন্তত বাংলায় লেখা চিঠির জবাব বাংলায় দেওয়া, এবং (৪) সরকারী বিভিন্ন ধরনের ফরমগুলি বাংলা ভাষায় ছাপান হয় কি এবং

(খ) না হইলে, কারণ কি ?

**The Minister for Information and Public Relations :**

(ক) (১) অনেক অফিসের সাইনবোর্ড ইংরাজী ও বাংলা দুটো ভাষাতেই লেখা আছে।

(২) প্রায় সকল দপ্তরেই আধা-সরকারী চিঠির উপরের দিকে বাংলা ও ইংরাজী ভাষায় দপ্তরের নাম ছাপানো আছে।

(৩) বিভিন্ন দপ্তরের নিকট হতে অনুসন্ধান করে জানা গেছে যে, যতদূর সম্ভব বাংলায় লেখা চিঠির জবাব বাংলাতেই দেওয়া হয়।

(৪) কয়েকটি বিভাগে ব্যবহৃত ফরমসমূহ বাংলা ও ইংরাজীতে ছাপানো হয়।

(খ) প্রশ্ন উঠে না।

## Unstarred Questions

(to which written answers were laid on the table)

### এগরা থানার ১নং ব্লকে খাস জমি, পুষ্করিণী ও পতিত জায়গার পরিমাণ

**422.** (Admitted question No. 864)

**শ্রীসুবোধগোপাল গুছাইত :** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার এগরা থানার ১নং ব্লকে খাস জমি, পুষ্করিণী ও পতিত জায়গার পরিমাণ কত ; এবং

(খ) উক্ত পতিত জায়গা ও পুষ্করিণী কাহাকেও বিতরণ করা হইয়াছে কিনা এবং হইলে কত জনকে বিতরণ করা হইয়াছে ?

**The Minister for Land and Land Revenue :**

(ক) খাস জমি, পুষ্করিণী ও পতিত জায়গার পরিমাণ যথাক্রমে ১,৯৫৯ একর, ৫২ একর এবং ৯৯৮ একর।

(খ) ৮৭ জনকে পুষ্করিণী বন্দোবস্ত দেওয়া হইয়াছে। অকৃষি পতিত জমি এখনও বিতরণ করা হয় নাই।

### Machinery showing the number of murders

**423.** (Admitted question No. 4.) **Shri PANCHU GOPAL BHADURI :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether Government has any machinery to show the number of murders which took place, during the period from 25th February, 1969 to December, 1969 ;

(b) if so, the number of such murders ;

(c) the number of those that are of political nature ; and

(d) the number of murders which took place during the corresponding period in the preceding year ?

**The Minister for Home (Police)** : (a) Yes.

(b) 561.

(c) 85 as alleged, The real cause of these murders can be established only after completion of investigation and/or trial.

(d) 485.

## স্কুলের প্রধান শিক্ষক বা শিক্ষয়িত্রীর নিকট হইতে বলপূর্বক পদত্যাগপত্র আদায়ের অভিযোগ

**424.** (Admitted question No. 68.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্কুলের প্রধান শিক্ষক বা শিক্ষয়িত্রীর নিকট হইতে জোর করিয়া ও ভয় দেখাইয়া পদত্যাগপত্র আদায় করিয়া লওয়ার ঘটনা সম্পর্কে শিক্ষা বিভাগ অবগত আছেন কিনা ; এবং

(খ) অবগত থাকিলে, গত এক বছরে কোন্ কোন্ স্কুলে এইরূপ ঘটনা ঘটিয়াছে ?

**The Minister for Education** :

(ক) মধ্যশিক্ষা পর্ষদ জানাইয়াছেন যে পর্ষদ এইরূপ ৬টি ঘটনা সম্পর্কে অভিযোগ পাইয়াছেন।

(খ) (১) বোদাই হাই স্কুল, ২৪-পরগণা ( শ্রীঅনন্তকুমার গিরি, প্রধান শিক্ষক সম্পর্কে )

(২) ডেভিড সেসুন হাই স্কুল, ২৪-পরগণা ( শ্রীপঞ্চানন সিংহ, প্রধান শিক্ষক সম্পর্কে )

(৩) ভাটশালা জুনিয়র হাই স্কুল, ২৪-পরগণা (শ্রীকালীপদ মিশ্র, প্রধান শিক্ষক সম্পর্কে)

(৪) সুখচর কে, সি, বিদ্যাপীঠ, ২৪-পরগণা, (শ্রীবিকাশ সেন, প্রধান শিক্ষক সম্পর্কে )

(৫) গোবিন্দপুর রত্নেশ্বর হাই স্কুল, ২৪-পরগণা ( প্রধান শিক্ষক সম্পর্কে )

(৬) বামনহাট জুনিয়র হাই স্কুল, কোচবিহার (প্রধান শিক্ষক শ্রীকপিরুদ্দীন মিঞা সম্পর্কে )

## বন্যার ক্ষয়ক্ষতি নিবারণে কেন্দ্রীয় সরকারের অর্থ সাহায্য

**425.** (Admitted question No. 549.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** ত্রাণ ও সমাজ-কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি যে, বিগত বন্যার ক্ষয়ক্ষতি নিবারণের জন্য কেন্দ্রীয় সরকার কত টাকা দিয়াছেন বা দিবেন বলিয়াছেন এবং ঐ টাকা কি বাবদে খরচ হইয়াছে বা হইবে ?

**The Minister for Relief and Social Welfare :**

বিগত বন্যার ক্ষয়ক্ষতি নিবারণের জন্য কেন্দ্রীয় সরকার এপর্যন্ত এক কোটি টাকা ঋণ হিসাবে দিয়াছেন। ঐ টাকা বন্যাত্রাণ ব্যবস্থায় খরচ হইতেছে।

***Field staff of the Agriculture and Community Development Department***

**426.** (Admitted question No. 1001.) **Shri SUBAL CH. MANDAL**: Will the Minister-in-charge of the Agriculture and Community Development Department be pleased to state—

(a) how many members of the field staff of the Agriculture and Community Development Department have successfully completed the B. Sc. (Agri.) Course as nominees of the Government of West Bengal so far;

(b) how many of such persons have been absorbed in S.A.S., Class I, in terms of paragraph 4 of G.O. No. 8651-Trg/3S-15/65-I, dated 27th September, 1965; and

(c) if all of the persons concerned are not absorbed in terms of the G.O. mentioned in (b) above, the reasons therefor ?

**The Minister for Agriculture and Community Development**: (a) Sixty-three field staff have so far successfully eompleted B. Sc. (Agri.) Course.

(b) Only two amongst them have been absorbed in S.A.S., Class I.

(c) For want of clear vacancies in the cadre of S.A.S., Class I, the remaining field staff completing B.Sc. (Agri.) Course could not be absorbed in that cadre.

**বারাসাত মহকুমায় গভীর নলকূপ**

**427.** (Admitted question No. 1050.)

**শ্রীহারুন-উর-রসিদঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭০ সালের জানুয়ারী পর্যন্ত বারাসাত মহকুমার বিভিন্ন থানায় কতগুলি গভীর নলকূপ বসানো হইয়াছে; এবং

(খ) উক্ত নলকূপগুলির সবই কি বর্তমানে চালু আছে ?

**The Minister for Agriculture and Community Development**:

(ক) (১) বারাসাত থানায় ১৯টি নলকূপ বসানো হয়েছে।

(২) হাবড়া থানায় ৫২টি নলকূপ বসানো হয়েছে।

(৩) আমডাঙ্গা থানায় ১৬টি নলকূপ বসানো হয়েছে।

(৪) দেগঙ্গা থানায় ৭টি নলকূপ বসানো হয়েছে।

(৫) রাজারহাট থানায় কোন নলকূপ বসানো হয় নাই।

মোট ৯৪টি নলকূপ বসানো হয়েছে।

(খ) ৫টি ছাড়া সবগুলিই বর্তমানে চালু আছে। এই ৫টি নলকূপের মেরামতী কার্য শেষ হওয়ার পর শীঘ্রই পুনরায় চালু হইবে বলিয়া আশা করা যায়।

**গ্রামে বিদ্যুৎ সরবরাহ**

**428.** (Admitted question No. 1080.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯-৭০ সালে কতগুলি গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হইবে ; এবং
(খ) বর্তমানে কোন্ জেলায় কয়টি গ্রামে বৈদ্যুতিক ব্যবস্থা চালু আছে ?

**The Minister for Commerce and Industries :**

(ক) তিনশত (৩০০) গ্রামে বিদ্যুৎ সরবরাহ হইবে বলিয়া আশা করা যায়।

(খ) ১৯৬৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত জেলাওয়ারী বৈদ্যুতিক ব্যবস্থা চালু-সম্পন্ন গ্রামগুলির সংখ্যা নিম্নে প্রদত্ত হইল।

| জেলার নাম | | | | সংখ্যা |
|---|---|---|---|---|
| বাঁকুড়া | ... | ... | ... | ৮০ |
| বীরভূম | ... | ... | ... | ৭৮ |
| বর্দ্ধমান | ... | ... | ... | ৪২৩ |
| কুচবিহার | ... | ... | ... | ১৩ |
| দার্জিলিং | ... | ... | ... | ১৫৫ |
| হুগলী | ... | ... | ... | ২৭৩ |
| হাওড়া | ... | ... | ... | ৯৮ |
| জলপাইগুড়ি | ... | ... | ... | ১৬৩ |
| মালদহ | ... | ... | ... | ৬২ |
| মেদিনীপুর | ... | ... | ... | ১৫৩ |
| মুর্শিদাবাদ | ... | ... | ... | ২০৫ |
| নদীয়া | ... | ... | ... | ৪০২ |
| ২৪-পরগণা | ... | ... | ... | ৩৮২ |
| পুরুলিয়া | ... | ... | ... | ৫৭ |
| পশ্চিম দিনাজপুর | ... | ... | ... | ১৮ |
| | | | মোট | ২,৫৬২ |

## কান্দী মহকুমায় কর্ডন রক্ষার্থে পুলিশ, এন ভি এফ ইত্যাদির সংখ্যা

**429**. (Admitted question No. 1123.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কান্দী মহকুমায় কর্ডন রক্ষা কার্যে কতজন পুলিশ, এন ভি এফ এবং হোমগার্ড নিযুক্ত আছেন ;

(খ) কর্ডন কার্যে নিযুক্ত অফিসার এবং কর্মিগণের মাহিনা এবং ভাতা বাবদ মাসিক কত ব্যয় হয় ; এবং

(গ) সরকার কি অবগত আছেন যে, উক্ত এলাকা দিয়া প্রত্যহ প্রচুর ধান ও চাউল পাচার হইয়া যাইতেছে।

**The Minister for Home (Police) :**

(ক) পুলিশ ইন্সপেক্টর—১, পুলিশ সাব-ইন্সপেক্টর—৩, সহঃ সাব-ইন্সপেক্টর—১৩, হোম-গার্ড অফিসার—২০, এন, ভি, এফ ও হোমগার্ড—৩২০।

(খ) মাসিক প্রায় ৪০,০০০ টাকা।

(গ) না।

### লাভপুর থানার স্বাস্থ্যকেন্দ্রের চিকিৎসকের জন্য বাসগৃহ

**430.** (Admitted question No. 1271.)

**ডাঃ রাধানাথ চট্টোরাজঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার লাভপুর থানার থানা স্বাস্থ্যকেন্দ্রে আবাসিক চিকিৎসকের জন্য সরকারী বাড়ীর ব্যবস্থা আছে কিনা;

(খ) থাকিলে ঐ বাড়ী বর্তমানে কি অবস্থায় এবং কাহার দখলে আছে;

(গ) ইহা কি সত্য যে, বর্তমানে উক্ত চিকিৎসক গ্রামের মধ্যে ভাড়া বাড়ীতে বাস করেন; এবং

(ঘ) সত্য হইলে এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**The Minister for Health :**

(ক) বর্তমানে কেবল একজন চিকিৎসকের সরকারী বাসগৃহের ব্যবস্থা আছে।

(খ) ঐ বাসগৃহে স্বাস্থ্যকেন্দ্রের ভারপ্রাপ্ত চিকিৎসক বাস করিতেছেন।

(গ) স্বাস্থ্যকেন্দ্রের অন্য একজন চিকিৎসক ভাড়া বাড়ীতে বাস করিতেছেন।

(ঘ) গৃহনির্মাণ দ্রব্যাদির মূল্যবৃদ্ধির দরুন স্বাস্থ্যকেন্দ্র নির্ম্মাণের জন্য স্টাণ্ডার্ড এষ্টিমেট-এর সংশোধন সরকারের বিবেচনাধীন আছে। ঐ সংশোধন কার্য সম্পন্ন হইলে চিকিৎসকের আবাস গৃহ নির্মাণ বিষয়টি বিবেচনা করা হইবে।

### লাভপুর থানায় সাব-ইন্সপেক্টর ও কনষ্টেবলদের বাসস্থানের ব্যবস্থা

**431.** (Admitted question No. 1272.)

**ডাঃ রাধানাথ চট্টোরাজঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় লাভপুর থানার সাব-ইন্সপেক্টর ও কনষ্টেবলদের থাকিবার কোন সরকারী আবাস আছে কিনা; এবং

(খ) না থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**The Minister for Home (Police) :**

(ক) হ্যাঁ।

(খ) প্রশ্ন উঠে না।

### বসিরহাট মহকুমা আদালতে মেয়েদের প্রতীক্ষালয় ও শৌচাগার

**432.** (Admitted question No. 1317.)

**শ্রীগণেশচন্দ্র মণ্ডলঃ** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বসিরহাট মহকুমা আদালতে মেয়েদের জন্য কোন পৃথক প্রতীক্ষালয় বা শৌচাগার আছে কিনা ; এবং

(খ) না থাকিলে, উহা নির্মাণ করবার কোন প্রস্তাব সরকারের আছে কি ?

**The Minister for Judicial :**

(ক) দেওয়ানী আদালতে মেয়েদের জন্য কোন পৃথক প্রতীক্ষালয় বা শৌচাগার নাই। ফৌজদারী আদালতে পৃথক প্রতীক্ষালয় আছে, কিন্তু শৌচাগার পৃথক নয়।

(খ) উভয় আদালতে উহা নির্মাণ করবার কোন প্রস্তাব আপাতত নাই।

## কোচবিহার জেলায় উদ্বাস্তু কলোনী

433. (Admitted question No. 1361)

**শ্রীবিমলকান্তি বসুঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলায় এখন পর্যন্ত কতগুলি উদ্বাস্তু কলোনী স্বীকৃতি পায় নি,

(খ) কোচবিহার শহরের উপর এজাতীয় কলোনী সংখ্যা কত, এবং

(গ) সারা জেলায় এরূপ কলোনীগুলিতে বসবাসকারী উদ্বাস্তুদের মোট সংখ্যা কত ?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(ক) ১৯টি।

(খ) ৫টি।

(গ) ৫,২৩৮টি পরিবার।

## মৎস্যজীবী পল্লীতে পানীয় জল সরবরাহের পরিকল্পনা

434. (Admitted question No. 1388.)

**শ্রীকালীপদ মণ্ডলঃ** মৎস্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মৎস্যজীবী পল্লীতে পানীয় জল সরবরাহের জন্য সরকার ১৯৬৯-৭০ সালে কত টাকা বরাদ্দ করেছেন ; এবং

(খ) ঐ বরাদ্দকৃত অর্থের থেকে উলুবেড়িয়া ২নং ব্লকের জন্য কি কোনও টাকা ধার্য হয়েছে এবং হয়ে থাকলে, কত ?

**The Minister for Fisheries :**

(ক) সাধারণত মৎস্যজীবীদের কল্যাণসাধন প্রকল্পের অধীনে বিনামূল্যে জালের সুতা বিতরণ, গৃহনির্মাণ ও সংস্কার বাবদ অনুদান প্রদান ও মৎস্যজীবী পল্লীতে নলকূপ বসাইবার ব্যবস্থা করা হয়। কিন্তু আর্থিক স্বল্পতার জন্য চলতি বছরে ঐ প্রকল্পের ব্যয়বরাদ্দের মধ্যে নলকূপ বসাইবার জন্য কোন টাকা ধার্য করা হয় নি।

(খ) প্রশ্ন উঠে না।

## স্বাস্থ্য দপ্তরের নিয়মিত রিপোর্টের প্রকাশন

**435.** (Admitted question No. 1409.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি সাধারণভাবে স্বাস্থ্য দপ্তরের কাজকর্ম ও প্রশাসন সম্পর্কে এবং বিশেষভাবে হাসপাতালগুলির কাজকর্ম সম্পর্কে নিয়মিত রিপোর্ট প্রকাশিত হয় কি? হইলে, সর্বশেষ উহা কবে প্রকাশিত হইয়াছিল?

**The Minister for Health :**

হ্যাঁ, এই রিপোর্ট প্রধানত পরিসংখ্যাণমূলক। ১৯৫৮ সাল পর্যন্ত কার্যকলাপের তথ্য-সম্বলিত সর্বশেষ রিপোর্ট (হেল্‌থ অন দি মার্চ ১৯৪৮-৫৮) প্রকাশিত হয় ১৯৬৯ সালে।

## মুর্শিদাবাদ জেলায় তফসিলী ও আদিবাসী বিদ্যালয়

**436.** (Admitted question No. 1440.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** তফসিলী জাতি ও আদিবাসীমঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ-পূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদে তফসিলী ও আদিবাসী প্রাথমিক স্কুল কয়টি আছে; এবং

(খ) ১৯৬৮-৬৯ এবং ১৯৬৯-৭০ সালে সরকার তাদের কিরূপ সাহায্য করিয়াছেন?

**The Minister for Scheduled Castes and Tribes Welfare :**

(ক) এই সংখ্যা এই বিভাগের জানা নাই।

(খ) ১৯৬৮-৬৯ সালে কোনরূপ সাহায্য দেওয়া হয় নাই। ১৯৬৯-৭০ সালে হরিণভাঙ্গা প্রাথমিক বিদ্যালয়ের গৃহনির্মাণ বাবদ ৫,০০০ টাকা দেওয়া হইয়াছে।

## শিক্ষাবিভাগের কাজকর্ম ও প্রশাসন সম্পর্কে রিপোর্ট

**437.** (Admitted question No. 1467.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, শিক্ষাবিভাগের কাজকর্ম ও প্রশাসন সম্পর্কে কোন রিপোর্ট নিয়মিত প্রকাশিত হয় কি এবং হইলে সর্বশেষ উহা কবে প্রকাশিত হইয়াছিল?

**The Minister for Education :**

শিক্ষা সম্পর্কিত বাৎসরিক রিপোর্ট পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা অধিকার কর্তৃক প্রকাশিত হয়। ঐ বিষয়ে ১৯৫৬-৫৭ সালের রিপোর্ট সর্বশেষ প্রকাশিত হইয়াছিল। ১৯৫৭-৫৮ সাল হইতে ১৯৬৩-৬৪ সাল পর্যন্ত রিপোর্ট একটি পুস্তকাকারে আশু প্রকাশিত হইবে। বর্তমানে উহা সরকারী মুদ্রণে মুদ্রিত হইতেছে।

## বর্ধমান বিশ্ববিদ্যালয়ের ভাইস্‌ চ্যান্সেলারের পদ

**438.** (Admitted question No. 1548.)

**শ্রীকালীপদ মণ্ডলঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বিশ্ববিদ্যালয়ের ভাইস চ্যান্সেলার পদ কি শূন্য আছে ; এবং

(খ) যদি না থাকে, তবে ঐ পদ কবে এবং কার দ্বারা পূরণ করা হয়েছে ?

**The Minister for Education** :

(ক) না।

(খ) যাদবপুর বিশ্ববিদ্যালয়ের সংস্কৃত বিভাগের প্রধান অধ্যাপক ডঃ রমারঞ্জন মুখোপাধ্যায়কে বর্তমান বিশ্ববিদ্যালয়ে ভাইস চ্যান্সেলার পদে নিয়োগ করা হইয়াছে। তিনি শীঘ্রই কার্যভার গ্রহণ করিবেন বলিয়া জানাইয়াছেন।

## কেশপুর ব্লকে বন্যায় ক্ষতিগ্রস্ত বসতবাটী পুনর্নির্মাণে সরকারী সাহায্য

**439**. (Admitted question No. 1587.)

**শ্রীগঙ্গাপদ কুঙর ঃ** ত্রাণ ও সমাজকল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) মেদিনীপুর জেলার কেশপুর ব্লকে বিগত ১৯৬৮ সালের বন্যাবিধ্বস্ত বসতবাটী-সমূহের পুনর্নির্মাণের জন্য সরকার এযাবত কতটাকা (ক) গৃহনির্মাণ অনুদান এবং (খ) গৃহনির্মাণ ঋণ প্রদান করিয়াছেন ;

(২) উক্ত ব্লকে দাবীকৃত (১) গৃহনির্মাণ অনুদান এবং (২) গৃহনির্মাণ ঋণের পরিমাণ কত ; এবং

(৩) যাহাতে অনতিবিলম্বে উক্ত ঋণ ও অনুদান প্রদানের ব্যবস্থা হয় তজ্জন্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছিলেন ?

**The Ministester for Relief and Social Welfare** (**Relief**):

(১) (ক) ১,২৯,২৪৬·০০ টাকা।

(খ) ২৭,৫৫০·০০ টাকা।

(২) (১) ১,৫৬,৬৫১·০০ টাকা এবং (২) ১,৬৭,৩০৫·০০ টাকা।

(৩) দরখাস্ত পাওয়ার পর যথাযোগ্য তদন্ত করানো হইয়াছিল এবং যোগ্য প্রার্থীদের মধ্যে মহকুমাশাসকদের মাধ্যমে আর্থিক সাহায্য বিলি করা হইয়াছিল।

সম্প্রতি এ বাবদ জেলাশাসককে আরও অর্থ মঞ্জুর করা হইয়াছে। ইহা হইতে উক্ত ব্লকে উপযুক্ত ক্ষেত্রে শীঘ্র সাহায্য দেওয়া হইবে।

## দাসপুর ১নং ব্লকে বন্যাবিধ্বস্ত বসতবাটী পুনর্নির্মাণে সরকারী সাহায্য

**440**. (Admitted question No. 1594.)

**শ্রীগঙ্গাপদ কুঙর ঃ** ত্রাণ ও সমাজকল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার দাসপুর ১নং ব্লকের এলাকাধীন বিগত ১৯৬৮ সালের বন্যা-বিধ্বস্ত বসতবাটীগুলি পুনর্নির্মাণের জন্য সরকার এযাবত কত টাকা (১) গৃহনির্মাণ অনুদান এবং (২) গৃহনির্মাণ ঋণ প্রদান করিয়াছেন ;

(খ) উক্ত ব্লকের বিভিন্ন অঞ্চলে এযাবত দাবীকৃত অপ্রাপ্ত (১) গৃহনির্মাণ অনুদান ও (২) গৃহনির্মাণ ঋণের পরিমাণ কত ; এবং

(গ) সরকারী কর্তৃপক্ষ অনতিবিলম্বে উক্ত ঋণ ও অনুদান প্রদানের জন্য কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন ?

**The Minister for Relief and Social Welfare (Relief) :**

(ক) (১) ১,১৭,৪৭৫·০০ টাকা ( অনুদান ) এবং (২) ৬৮,৮৯০·০০ টাকা ( ঋণ )।

(খ) (১) ৫,৮০০·০০ টাকা এবং (২) ৩,৫০,০০০·০০ টাকা ( আনুমানিক )।

(গ) সম্প্রতি এ বাবদ জেলাশাসককে আরও অর্থ মঞ্জুর করা হইয়াছে। ইহা হইতে উক্ত ব্লকে উপযুক্ত ক্ষেত্রে শীঘ্র সাহায্য দেওয়া হইবে।

## কান্দী মহকুমার সেবাইতের অধীনে দেবোত্তর সম্পত্তি

**441.** (Admitted question No. 687.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি মুর্শিদাবাদ জেলার কান্দী মহকুমায় কোন্ সেবাইতের অধীন কত দেবোত্তর সম্পত্তি আছে ?

**The Minister for Land and Land Revenue :**

এতৎসহ একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## ডাক্তার ও ষ্টাফের উপর আক্রমণ

**442.** (Admitted question No. 730.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মার্চ হইতে ডিসেম্বর ১৯৬৯, পর্যন্ত হাসপাতালে ডাক্তার অথবা অন্যান্য মেডিক্যাল স্টাফের উপর আক্রমণ হইয়াছিল কিনা ;

(খ) হইয়া থাকিলে, কোন্ হাসপাতালে কয়বার ;

(গ) এরূপ আক্রমণের কারণ কি , এবং

(ঘ) উহা নিবারণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**The Minister for Health :**

(ক) হ্যাঁ।

(খ) ঘেরাও ও হামলার সংখ্যা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) সঠিক কারণ জানা নাই। তবে হাসপাতালে রোগীর মৃত্যু, চিকিৎসায় অবহেলার অভিযোগ, ছাত্র এবং চতুর্থশ্রেণীর কর্ম্মচারীদের মধ্যে বিরোধ ইত্যাদি এইরূপ ঘেরাও অথবা আক্রমণের কারণ হইতে পারে।

(ঘ) ভবিষ্যতে যাহাতে এই ধরনের ঘটনা না ঘটে তাহার জন্য সরকার কর্তৃপক্ষকে সকল রকম সতর্কতামূলক ব্যবস্থা অবলম্বন করিতে বলিয়াছেন। তাহা ছাড়া স্থানীয় ইণ্ডিয়ান মেডিক্যাল এসোসিয়েসনের ডাক্তার ও অন্যান্য গণ্যমান্য ব্যক্তি লইয়া একটি করিয়া ভিজিটিং কমিটি গঠন করার পরিকল্পনা করা হইতেছে।

## কান্দী মহকুমার সরকারী বীজ খামার

443. (Admitted question No. 858.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কান্দী মহকুমার প্রত্যেকটি সরকারী বীজ খামারে ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে কি পরিমাণ ও কোন্ ধরনের বীজ এবং ১৯৬৯-৭০ সালে ডিসেম্বর পর্যন্ত খারিফ বীজ কত উৎপাদিত হইয়াছে,

(খ) প্রতিটি খামারে উক্ত বৎসরগুলিতে উৎপাদিত বীজের উৎপাদন মূল্য কুইন্টাল প্রতি কত পড়িয়াছে, এবং

(গ) উক্ত বীজ খামারগুলির বীজ গত ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে কোন্ সংস্থার মাধ্যমে কি দরে চাষীদিগের নিকট বিক্রয় করা হইয়াছে ?

**The Minister for Agriculture and Community Development :**

(ক) প্রয়োজনীয় বিবরণসম্বলিত বিবরণী নং ১, ২ ও ৩ লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(খ) প্রয়োজনীয় বিবরণসম্বলিত বিবরণী নং ৪ টেবিলে উপস্থাপিত হইল।

(গ) প্রয়োজনীয় বিবরণসম্বলিত সংবেদন নং ৫ বিধানসভার টেবিলে উপস্থাপিত হইল।

## বন্যার্তদের সেবার জন্য বেসরকারী প্রতিষ্ঠানকে সরকারী সাহায্য

444. (Admitted question No. 938.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** ত্রাণ ও সমাজকল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) (১) ১৯৬৯ সালে বন্যার্তদের সেবার জন্য কোন বেসরকারী প্রতিষ্ঠানকে সরকারী সাহায্য দেওয়া হইয়াছিল কিনা,

(২) দেওয়া হইলে উক্ত প্রতিষ্ঠানগুলির নাম কি এবং প্রদত্ত সাহায্যের পরিমাণ কত ;

(খ) উক্ত প্রতিষ্ঠানগুলি কোন্ কোন্ জেলায় কি ধরণের সেবাকার্য করিয়াছিলেন ; এবং

(গ) উক্ত প্রতিষ্ঠানগুলি স্থানীয় খাদ্য ও ত্রাণ কমিটির সদস্যগণের পরামর্শমত সেবা করিয়াছিলেন কিনা ?

**The Minister for Relief and Social Welfare (Relief) :**

(ক) (১) হ্যাঁ।

(ক) (২), (খ) ও (গ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## খারিফ মরশুমে গম ও ধান চাষে সরকারী লক্ষ্য

445. (Admitted question No. 1181.)

**শ্রীঅশ্বিনী রায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯-৭০ সালে খারিফ মরশুমে গম ও ধান উৎপাদনের কোন সরকারী লক্ষ্য ছিল কিনা, এবং

(খ) থাকিলে ধান ও গমের উৎপাদন লক্ষ্য একর ও টন জেলা ভিত্তিতে কত ছিল ?

**The Minister for Agriculture :**

(ক) হ্যাঁ, ছিল। তবে গম রবিশস্য বলিয়া খারিফ মরশুমে ইহার চাষ হয় না।

(খ) এই বিষয়ে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

### পশ্চিম দিনাজপুর হইতে ধান্য সংগ্রহের পরিমাণ

**446.** (Admitted question No 1510.)

**শ্রীযতীন্দ্রমোহন রায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় থানাভিত্তিক কত কুইন্টাল ধান্য সংগ্রহের সিদ্ধান্ত লইয়াছেন ;

(খ) আজ পর্যন্ত কত মণ ধান্য ( থানাভিত্তিক ) সংগৃহীত হইয়াছে ; এবং

(গ) ঐ জেলায় থানাভিত্তিক যে ধান্য সংগ্রহ হইয়াছে তাহার পরিমাণ কত—

(১) খাদ্য করপোরেশনের মাধ্যমে,

(২) রাইস মিল মারফত, ও

(৩) পুলিশ কর্ত্তৃক সীজ করার মাধ্যমে, সংগ্রহ হইয়াছে তাহার পরিমাণ কত ?

**The Minister for Food and Supplies :**

(ক), (খ) ও (গ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

**Mr. Deputy Speaker :** Question time is over.

**Shri Amalendralal Roy :** স্যার, আমার একটা অধিকারের প্রশ্ন আছে। আমার প্রশ্ন হচ্ছে এই রাজ্য থেকে ..... ।

**Mr. Deputy Speaker :** Mr. Roy, before I go to the other business you may have the opportunity to raise your point of privilege. Let me proceed now. You will have the time after the 'mention' cases.

**Shri Gopal Basu :** স্যার, আপনি তো held over question ডাকলেন। মন্ত্রীদের জবাব দিতে বললেন। এখন Supplementary করবার সুযোগ ও সময় আমাদের দিচ্ছেন না। বলছেন—question time over হয়ে গেছে। তাহলে আগে এরজন্য সময় দিলেন কেন ?

**Mr. Deputy Speaker :** Two or three minutes were left and I had to call that question. Now, if you move that you should get some time for asking supplementaries and the House agrees then the question can be held over and again on the next date that can be placed. Now, the answer will be laid on the Table.

### Calling Attention to Matters of Urgent Public Importance.

**Mr. Deputy Speaker :** I have received three notices of Calling Attention on the following subjects, namely :—

1. Police atrocities at Hariharpara P. S., Dist-Murshidabad—from Shri Aktabuddin Ahammad.

2. Protracted strike in Mayo Hospital—from Shri Amales Chandra Majumdar.

3. Forcible occupation of the residence of Dr Sunity Kumar Chatterji, National Professor—from Shri Amiya Bhusan Bondyopadhyay.

I have selected the notice on the subject of protracted strike in Mayo Hospital from Shri Amales Chandra Majumdar. The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject to-day, if possible, or give a date.

**Shri Jatin Chakraborty** : On Tuesday, the 10th instant.

**Mr. Deputy Speaker** : The Minister-in.charge of Home (Police) Department will please make a statement under Rule 346 of the Rules of Procedure and Conduct of Business of the House on the subject of raid on a few Cinema Houses in Calcutta on 3-3-70.

**Shri Jyoti Basu** : Mr. Deputy Speaker, Sir, in response to the notice received from some honourable Members of this House calling my attention to an urgent matter of public importance, namely, attack on several cinema houses in Calcutta on the 3rd March, 1970, I beg to make the following statement :

A film called 'Prem Pujari' was released simultaneously at nine cinema Houses in Calcutta on the 3rd March, 1970. Certain people said to belong to the C. P. I. (ML) party or ordinarily described as Naxalites felt that the film in presenting certain scenes relating to China cast an asperson on thier political ideology. But instead of a democratic method of protest they with the assistance of other anti-social elements of the city organised attacks on seven cinema houses where that film was being exhibited. In this attack bombs and crackers and other incendiary substances were used. Glass panes, furniture and the projection screen of some of the houses were damaged. In the course of the attack on one of the cinema houses three persons received minor injuries from the crackers that were burst. The police had to fire three rounds of teargas in order to control the disturbance near this cinema house. The police have so far arrested 10 persons in connection with all the attacks and the cases started by them are being investigated. I have been informed that at least in the case of two cinema houses information was lodged with the thanas quite early about apprehended trouble. But no precautionary measures were taken by the police. I have ordered an immediate enquiry.

I wish to condemn in unequivocal terms the attack on the cinema houses. That was an anti-social act pure and simple. It was also an act of cowardice, for the lives of helpless, innocent men, women and children who had gone to see the film were unnecessarily exposed to danger. No one can support such acts. Society as a whole should condemn them.

2-30—2-40 p.m.]

**Shri Siddhartha Sankar Roy** : That is a planned attack......

**Shri Jatin Chakraborty** : On a point of order, Sir, আমি বলতে চাই......

**Mr. Deputy Speaker** : I am not going to allow any discussion on calling attention replies,

***Mention Cases***

**শ্রীসিদ্ধার্থ শংকর রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দুটো অত্যন্ত গুরুতর ব্যাপারে আপনার কাছে কতকগুলি তথ্য রাখছি। আজ সকালে আমি এবং আমার স্ত্রী বাংগুর হাসপাতালে গিয়েছিলাম নমিতা ঘোষ বলে যে ভদ্রমহিলা সেখানে আছেন তঁাকে দেখতে। কারণ তাঁর বিষয়ে মুখ্যমন্ত্রী এক কথা বলেছেন, উপ-মুখ্যমন্ত্রী আর এক কথা বলেছেন। সেজন্য আমি আজকে দেখতে গিয়েছিলাম যে প্রকৃতপক্ষে ঘটনাটা কি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নমিতা ঘোষের বয়স ২৩, তিনি বিধবা, তাঁর স্বামী কালীপদ ঘোষ ২।। বছর আগে মারা যান তাঁর একটা ছেলে আছে সাত বছরের, তিনি থাকেন রায় নগরে, ডায়মণ্ডহারবারে, তিনি নার্সের চাকরী করেন ডঃ আতাউর রহমানের নার্সিং হোমে, সংগ্রামপুরে, তাঁর মাইনে ১০০ টাকা মাত্র, ১২ আনা টিফিনের পান, ইউনির্মটা বিনা পয়সায় দেয়া হয়। তাঁর ভাই দিবাকর ঘোষ, স্কুল টিচার, ভাড়রা স্কুলের। ২২শে ফেব্রুয়ারী নমিতা ঘোষ তাঁর বাড়ী রায় নগর থেকে সংগ্রামপুরে যাচ্ছিলেন, সেখানে মাধবপুরে তাঁর ১।। বিঘা জমি আছে। তিনি দেখলেন সেখানে সি পি. এম.-এর ফ্লাগ লাগানো হয়েছে। তিনি এটার বিরুদ্ধে প্রতিবাদ জানালেন। এর পর ১৫০ জন পুরুষ মানুষ তাঁকে আক্রমণ করেন এবং তাঁকে টেনে নিয়ে যায়, যেখানে তিনি আক্রান্ত হন সেখান থেকে কাছাকাছি একটা মদের দোকান ছিল সেই মদের দোকানের কাছে। সেখানে তাঁর শাড়ীটা খুলে ফেলা হয়, সমস্ত শাড়ীর আঁচল দিয়ে তাঁর গলাটা জড়ানো হয়, ব্লাউজের বোতামগুলি সমস্ত খুলে ফেলা হয়, তাঁর হাত পা দড়ি দিয়ে বঁাধা হয়, চুল ছিঁড়ে ফেলা হয়, এবং লাঠি দিয়ে তাঁর গায়ে মারা হয়। আমার স্ত্রী দেখেছেন যে উরু পর্যন্ত সমস্ত কালসিটে পড়ে গেছে। এই অবস্থা। তিনি পুলিশের কাছে দুজনের নাম করেছেন দীনেশ কর্ম্মকার এবং অসিত বোস, মার্কসিষ্ট কমিউনিষ্ট পার্টির ওয়ার্কার কিন্তু আজ পর্যন্ত তারা গ্রেপ্তার হন নি। আমি এটা উপ-মুখ্যমন্ত্রীর নজরে আনছি। তাঁকে আমি বার বার অনুরোধ করছি যে, আপনি র‍্যাংক য়্যাণ্ড ফাইলের কথা শুনবেন না, সর্বনাশ হয়ে যাবে। আপনি নিজে যান বাংগুর হাসপাতালে। এখানে যাঁরা মহিলা সদস্যা আছেন তাঁদের কাছে আমি করজোড়ে অনুরোধ করছি নমিতা ঘোষকে গিয়ে দেখে আসুন। তিনি সামান্য একজন নার্স, ১০০ টাকা মাইনে পান। দেখে আসুন, কি অবস্থা। এ ব্যাপারে একটা ব্যবস্থা গ্রহণ করুন। তাঁর বেড নং ১১, তেতলায়, বাংগুর হাসপাতাল, উইমেন্স ওয়ার্ডে তিনি আছেন। এই গেল এক নম্বর। দ্বিতীয় নং ডায়মণ্ড হারবার বার য়্যাসোসিয়েসন থেকে কাল আমাকে ফোন করেছিলেন। আশ্চর্যের ব্যাপার, একজন সি. পি. এম. কর্মী তায়েব আলী সেখ, তার বিরুদ্ধে ধর্ষণের অভিযোগ আনা হয়েছে, মগরাহাট পুলিশ ষ্টেশন থেকে তার বিরুদ্ধে মামলা করা হয়েছে, তিনি ধর্ষণ করেছেন দীপ্তি মল্লিক বলে একজন মেয়েছেলেকে গ্রামের। তাঁর পিতার নাম বরেন্দ্র মল্লিক। অভিযোগ সত্য না মিথ্যা সেটা কোর্ট বিচার করবে, সে সম্পর্কে আমি কিছু বলছি না। পাঁচটার সময় এস, ডি, এম সমাজদার, ফাষ্ট ক্লাস ম্যাজিষ্ট্রেট, তাঁর কাছে বেল য়্যাপ্লিকেসন করা হয়, তিনি বেল য়্যাপ্লিকেসন রিজেক্ট করে দিলেন এটা মঞ্জুর করা যায় না বলে। তারপর পাঁচটার সময় এস, ডি,এম-এর কাছে না গিয়ে শ্রীরাধিকা প্রামাণিক, এম. এল. এ. মার্কসিষ্ট কমিউনিষ্ট পার্টির এস, ডি, ও-র কাছ থেকে সেটা ফরোয়ার্ড করে নিলেন এবং পাঁচটার পর সেটা পাঠিয়ে দিলেন সমাজদারের কাছে। তিনি অর্ডার দিলেন.....

আর, পি, সমাজদার সেই দ্বিতীয় বেল পিটিসানের উপর অর্ডার দিলেন মুভ দি পিটিসান হোয়েন আই অ্যাম ইন এজলাস। তারপরে কি হল—রাত ১০টার সময় এস, ডি, ও-কে দিয়ে রাধিকাবাবু তাঁর কোর্ট খোলালেন এবং তাঁর চাকর-বাকরদের ডাকলেন। এক ম্যাজিষ্ট্রেট বেল রিফিউজ করলেন। রাত ১০টার সময় তিনি রাধিকাবাবুর সামনে কোর্টে বসে বেল এ্যাপ্লিকেসান এ্যালাও করে যার বিরুদ্ধে ধর্ষণের অভিযোগ রয়েছে, যাকে একজন ম্যাজিষ্ট্রেট রিফিউজ করেছেন

তাকে বেলে খালাস করে দিলেন। স্যার, ডায়মণ্ডহারবারের উকিলরা আমাকে ফোন করেছেন যে তাকে বেলে খালাস করেছে যে বেল রিজেক্ট করেছিল। রাধিকা বাবুর সামনে এটা হয়েছে। বিচার মন্ত্রী এখন এখানে নেই—এটা অতি জঘন্য জিনিস। মাননীয় উপ-মুখ্যমন্ত্রী একজন উকিল, আমিও একজন উকিল। আপনি চলুন ডায়মণ্ড হারবারের বার এ্যাসোসিয়েসনের কাছে গিয়ে জিজ্ঞাসা করে আসুন। লোকে ছি ছি করছে। ৫টার সময় বেল রিজেক্ট হল; তারপর এস, ডি, ও-কে ইনফ্লুয়েন্স করে এ, ডি, এম,-এর কাছে পাঠান হল। তিনি ফার্স্ট ক্লাস ম্যাজিষ্ট্রেট, তিনি অর্ডার দিলেন মুভ দি পিটিসান হোয়েন আই এ্যাম ইন এজলাস। তারপর রাত ১০টার সময় কোর্ট খুলল এবং কোর্ট খুলে এস, ডি, ও গিয়ে ঐ রাধিকাবাবুর ইনফ্লুয়েন্সে বেলে খালাস করে দিল। এই যে রাজত্ব চলছে এর কি হবে আমরা জানি না।

( গোলমাল )

**শ্রীগোপাল বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সিদ্ধার্থবাবু এমন একটি বিষয় উত্থাপন করেছেন যার প্রতিবাদ করার দরকার আছে। স্যার, আমার কথা আপনাকে শুনতে হবে। উনি এমন একটা বিষয় অবতারণা করেছেন যেটা আমাদের পার্টির পক্ষ থেকে হাউসের কাছে তার প্রতিবাদ করা দরকার। আমি একটি কথা বলতে চাই, যে যাই খুশী বলে যাবে তা হবে না, অর্বাচীনের মত কথা বললে চলবে না।

( গোলমাল )

**শ্রীসনৎকুমার রাহা ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমার একটি পয়েন্ট অব অর্ডার আছে।

( তুমুল গোলমাল )

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** Mr. Sanat Kumar Raha is on a point of order, please allow him to speak first.

**শ্রীসনৎকুমার রাহা ঃ** মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমি কালকে ঠিক এইভাবে পয়েন্ট অব অর্ডার বা পয়েন্ট অব ডিসঅর্ডার যাই বলুন, তুলেছিলাম এবং আজকেও আবার তুলতে চাই। কিন্তু মেনসান কেসের পরে যার নাম হয়েছে রাধিকাবাবু তিনি যদি পারসোন্যাল এক্সপ্ল্যানেসান তুলতেন তাহলে আমরা শুনতাম। কিন্তু মেনসান কেসগুলি হয়ে যাবার পরে আপনি যদি এ্যালাও করেন অন্য কোন মেম্বারকে বলতে দেবেন। সিদ্ধার্থবাবু যে প্রস্তাব করেছেন ডেপুটী চীফ মিনিস্টার এবং চীফ মিনিস্টারের দুজনের দু রকম ভারসান শুনেছেন এবং এই রকম ধরণের একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার—স্যার, আমাদেরও বাহিরে যেতে হয়, দেশের লোকের সামনে মুখ দেখাতে হয়। আমার মনে হয়, এই প্রস্তাব সমর্থন করে বলছি এ্যাসেম্বলী থেকে চীফ মিনিষ্টার, ডেপুটি চীফ মিনিষ্টার এবং মহিলা সদস্যা দু পক্ষেরই লোক সেখানে যাবেন।

( গোলমাল )

**শ্রীগোপাল বসু ঃ** He has mentioned to the name of one of the Members of this House.

সিদ্ধার্থবাবু যখন সি, পি, আই, ( এম ) এর নাম করেছেন তখন আমাদের পার্লামেন্টারী পার্টির সেক্রেটারী হিসাবে I have every right to speak when the name of any party has been mentioned.

( গোলমাল )

**Mr. Deputy Speaker :** You know that the parsonal explanation can b given by the person against whom a personal charge has been made. The nam of a Member who is absent now has been mentioned by the Leader of th Opposition.

The Hon'ble Ministers are here. The Home Minister is here. If it is c sufficient public importance, he can make a statement. The other Minister and the Chief Minister, if necessary, can make a statement.

[2-30—2-40 p.m.]

**শ্রীজ্যোতি বসু ঃ** ডেপুটি স্পীকার মহাশয়, আপনি আমার নাম করেছেন, আমি ঠিক এ প্রসিডিওরটা বুঝতে পারছি না, আমি একটু বুঝে নিতে চাই। এখানে নতুন নতুন জিনিস দেখছি আমি অবশ্য বেশ কিছুদিন আছি এই হাউসে যেটা আগে কোনদিন দেখিনি। ধরুন আমাদের এখা ঠিক হয়েছে ঐ যে আমাদের কমিটি আছে তাঁরা ঠিক করেছেন যে, এখানে প্রতিদিন ৬জন ক বলতে পারবেন, স্পীকার যাকে বলেন মেনসান কেসেস। এই নামকরণ এটার হয়েছে, তবে এট আমাদের রুলসের মধ্যে আছে কিনা আমি জানিনা। কিন্তু তা সত্ত্বেও আমি এখানে বসে বসে দেি রোজই ১২-১৪টা পর্য্যন্ত করে হয়। এখন মুশকিল হচ্ছে···

( গোলমাল )

**শ্রীসিদ্ধার্থ রায় ঃ** আপনার উদ্ধত থামান ..আপনি কি বিদ্রূপ করছেন··· আপনার স্ত্রী যদি হত····· ( গোলমাল )

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** Please take your seat, Mr. Roy.

**শ্রীজ্যোতি বসু ঃ** এটা ঠিক যে এখন যে নিয়ম চলছে তাতে যে-কোন সদস্য এসে না নিয়ে যে-কোন জিনিষ কাউকে আক্রমণ করে বা কোন দলকে আক্রমণ করে কিছু বলে গেলেন— সত্য মিথ্যা, প্রয়োজন নেই, এমন কথা বলে গেলেন, সেকথা বলতে পারেন। কেউ কিছু চালেঞ্জ করতে পারেন না। তবে আপনি বলেছেন যে যদি কারুর নাম করে বলা হয় তিনি পারসোন্যাল এক্সপ্লানেস দিতে পারেন। এই যদি নিয়ম হয় সেটা আমরা মানবো কারণ আমরা ১০ জন এটা ঠিক করেছি আমরা এটা মানবো যে কোন প্রতিবাদ করা উচিত নয়, সে সত্য মিথ্যা যাই বলা হোক না কেন কিন্তু এখন অসুবিধা হচ্ছে এই যে, ধরুন এই জিনিষটা শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় যা বললে শ্রীমতী নমিতা ঘোষ সম্বন্ধে সেই সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। এটার সম্বন্ধে উনি আমার না করেছেন, মুখ্যমন্ত্রীর নাম করেছেন এবং বলেছেন আমরা দুজনে দুরকম কথা বলেছি। ইতিমধ্যে আমাকে একটা বিবৃতি দিতে হয়েছিল কারণ সংবাদপত্রে মুখ্যমন্ত্রীর একটা কথা বেরিয়েছিল। সেই সম্বন্ধে রিপোর্ট এনে আমি যা পেয়েছি সেখানে সেটা দিয়েছি। এখন আবার সেই একই ব্যাপার এখানে আসছে। এখানে যেহেতু আমার নাম হয়েছে সেইহেতু এটা আমার পারসোন্যাল এক্সপ্লানেসান আমিও একটা পারসন। পারসন যখন এবং যেহেতু নাম করা হয়েছে সেহেতু পারসন তার এক্সপ্লানেসান দেবে। এই হিসাবে আমি শুধু বলতে চাই যদি মিনিষ্টার হিসাবে না নেন—যদিও আপনি বলেছেন গুরুত্বপূর্ণ বিষয়ে আপনারা ইচ্ছা করলে এখানে বলতে পারেন, কিন্তু সেই প্রিসিডেন্ট আমরা করতে চাইনা। তবে যদি বলেন আমি প্রতিদিন বলতে পারি, আমি এখানে বসে থাকবো, যেগুলি হবে সময় দেবেন, সব উত্তর দিয়ে দেব যেগুলি আমার জানা আছে। তবে সেটা না করাই ভালো। শ্রীসিদ্ধার্থ রায় যেকথা বললেন যে, মুখ্যমন্ত্রী একরকম বলেছেন আমি আর একরকম বলেছি। সেটার সম্বন্ধে বলি যে, এ

সম্বন্ধে মুখ্যমন্ত্রী কি বলবেন তিনি ঠিক করে নেবেন। তবে মুখ্যমন্ত্রী একটা বিবৃতি দিয়েছিলেন সংবাদপত্রে সেটা নিয়ে। সংবাদপত্রে তিনি বলেছিলেন দুটি বিষয়ে অভিযোগ পেয়েছি। একটা হচ্ছে বর্ধমানের গ্রামের ব্যাপার, আর একটা হচ্ছে ডায়মণ্ডহারবারের শ্রীমতী নমিতা ঘোষের ব্যাপার। এই দুটি অভিযোগ এইভাবে এসেছে এটাই তিনি সংবাদপত্রের কাছে বলেছিলেন। এখন সেটা ঠিক হয়েছিল কিনা আলাদা কথা, তবে ইতিমধ্যেই আমি বলেছি যে তাদের কাছে তিনি বলেছিলেন আমি এটা খোঁজ নেবার জন্য বা রিপোর্টের জন্য পাঠাচ্ছি। তিনি বলেননি এটা সত্য কি মিথ্যা। এটা ছিল অভিযোগ। তারপরে যেটা হল আমি যেটা বলেছি, সেই দুটি বিষয়ে রিপোর্ট আসার পর আমি মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়ে দিয়েছি এবং আমাকে সংবাদপত্রে বিবৃতি দিতে হয়েছে।

( এ ভয়েস ঃ সেটা হোয়াইটওয়াশ করা রিপোর্ট )

হোয়াইটওয়াশ, ব্লাকওয়াস এসবের কোন ব্যাপার নেই। যে রিপোর্ট এসেছে আমি দিয়েছি এবং সেখানে এটা পরিষ্কার রেকর্ড যে সেই জমি সেটা জোর করে নমিতা ঘোষ তার ভাইকে নিয়ে দখল করতে গিয়েছিল। তাদের সঙ্গে সে জমির কোন সম্পর্ক নেই।

(At this stage Shri Siddhartha Shankar Ray rose to speak)

Please ask him to sit down, Mr. Deputy Speaker.

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** Mr. Roy, please take your seat.

**শ্রীজ্যোতি বসু ঃ** সেই record দেখে সমস্ত ব্যবস্থা করে অন্য লোকের জমিতে হামলা করতে গিয়েছিল এবং সেখানে কয়েকজন মহিলা—ঐসব নামটাম নেই, এসব মিথ্যা কথা। কয়েক জন মহিলা, সেই জমিতে তাদের সঙ্গে বচসা হয় এবং সেই মহিলায় মহিলায় মারামারি হয় এবিষয়ে কোন সন্দেহই নেই এবং ডাক্তারের report পেয়েছি—এখন জানিনা যেমন পুলিশ জ্যোতিবাবুর পুলিশ হয়েছে ডাক্তারও জ্যোতিবাবুর ডাক্তার হয়েছে কিনা জানিনা। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় সেজন্য বলছিলাম যে সত্যকথা বললে যারা অসত্য কথা বলে তাদের উত্তেজিত হতেই হবে। যাই হোক, সেজন্য কথা হচ্ছে, ডাক্তারের report সহ আমার কাছে এসেছে। আমি সেটা কাগজে দিয়ে দিয়েছি, উনি যা বলেছেন, ডাঃ সান্যাল নাকি খুব সত্যকথা বলেন, যিনি টাকা দিয়ে বিক্রয় হয়ে যান আর ডাক্তাররা সব মিথ্যা কথা বলেন, একথা আমি বিশ্বাস করতে রাজি নই। সেজন্য আমি বলছিলাম যে কি আঘাত আছে না আছে সমস্ত report ডাক্তারের আছে, কি হয়েছে না হয়েছে। মহিলায় মহিলায় মারামারি হয়েছে এসব তাতে আছে। ঐ সংবাদপত্রে শুধু Summary দেইনি, পড়ে দিয়েছি। এই হচ্ছে ঘটনা আমি বলে দিলাম। এই পদ্ধতি এবার থেকে আমরাও নেবো সেটা জানিয়ে দিচ্ছি। আমাদেরও একজন করে থাকবেন যারা নাকি ঐ কি বলে mention cases তারা করবেন। জবাব যদি তারা চান সমুচিত জবাব তারা পাবেন।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় উপমুখ্য মন্ত্রীমহাশয়ের এই Challenge-কে accept করছি। এই ৪জন মহিলা সদস্যা আছেন। আপনি Parliamentary Committee Appoint করুন। এটার একটা ব্যবস্থা নেওয়া হোক। আমরা এটা সহ্য করবো না। তারা মিথ্যের ভিত্তিতে এখানে কথা রাখছে। .. ( গোলমাল )

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** Mr. Roy, please take your seat. No more discussion will be allowed on this matter.

( গোলমাল )

**শ্রীসৈয়দ মনসুর হাবিবুল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সিদ্ধার্থবাবু বলেছেন যে, তিনি একজন উকিল এবং আপনি একজন উকিল। আমি সিদ্ধার্থবাবুকে জিজ্ঞাসা করবো যে, তিনি এত

অন্ত করেছেন ঐ জমির খতিয়ান নম্বর ইত্যাদি। কিন্তু তিনি ঐ নমিতা ঘোষের ভাইয়ের নাম মিলিয়ে দেখেছেন কি, তার জবাব দিন। সেটা যে নমিতা ঘোষের জমি নয়।.....

( গোলমাল )

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** I cannot allow any discussion on this matter.

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতক্ষণ চুপ করে ছিলাম। যে অভিযোগ এখানে উঠেছে সেটা অতি গুরুতর অভিযোগ বিবেচনা করে একজন মহিলা সদস্য হিসাবে বিধানসভায় এখানে আমি আপনার কাছে বলবার অনুমতি চাচ্ছি, না থাকতে পেরে। শ্রীমতী নমিতা ঘোষ যদি এখনও হাসপাতালে থেকে থাকেন তাহলে আমি মনে করি যে, যদি অভিযোগ মিথ্যা হলেও নিশ্চয়ই তা প্রমাণ করা যেতে পারে। বিভিন্ন M.L.A.রা আছেন, তাদের একটা দল গঠন করে দিন। তারা নিজেরা গিয়ে দেখে আসবেন।

**Mr. Deputy Speaker :** Mrs. Mukherjee, I cannot allow any discussion on this matter. A mention has been made by the Leader of the Opposition and a personal explanation has been given. No further discussion can be allowed Only the M. L. A. whose name has been mentioned will be allowed to offer personal explanation, if any.

[2-40—2-50 p.m.]

**শ্রীরাধিকারঞ্জন প্রামাণিক ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, On a point of personal explanation এই হাউসে আমি ছিলাম না। আমি শুনলাম বিরোধীপক্ষের নেতা শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় আমার নাম করে বলেছেন যে মগরাহাটে সি. পি. এম. পার্টির সদস্য তায়েব হোসেন উনি অবশ্য তার নাম বলেছেন তাহেব সাথী—তিনি রেপ কেস-এ আসামী হয়েছিল বলে আমি এস. ডি. ও-র কাছে জামিন নিয়েছি। এ সম্বন্ধে আমি বলি যে, তায়েব হোসেনের একটি স্ত্রী থাকা সত্বেও একজন খৃষ্টান মহিলাকে তিনি বিবাহ করেন। তাঁর স্ত্রী আমাদের পার্টি অফিসে কম্পপ্লেন করলে আমরা সব জেনে তাকে আমরা পার্টি থেকে বহিষ্কার করি। এবং এরজন্য আমরা একটি লিফলেটও বাহির করি। তাঁর এই ডিগ্রেডেসনের জন্য যে একজন বিবাহিতা স্ত্রী থাকা সত্বেও আর একজনকে বিবাহ করার জন্য তাকে আমরা পার্টি থেকে বহিষ্কার করে দিয়েছি। এবং এই মর্মে আমরা একটা লিফলেট বাহির করে আমরা সকলকে জানিয়ে দিয়েছি যে তিনি এখন আর আমাদের পার্টির লোক নন। এস. ডি. ও-র কাছে জামিন যে দিয়েছি এটা সম্পূর্ণ অসত্য কথা। এটা যদি তিনি প্রমাণ করতে পারেন যে আমি এস. ডি. ও-র কাছে জামিন দিয়েছি .

( গোলমাল )

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** He has given his personal explanation denying the allegation. I will not allow any more discussion on that particular point.

**শ্রীসরল দেব ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার কাছে পরিস্কার বক্তব্য রাখতে চাই—সেই বক্তব্য হচ্ছে এই যে বিরোধীদলের নেতা যে বক্তব্য রাখলেন সে সম্পর্কে তার সত্য-অসত্য জানবার জন্য এই হাউস থেকে সমস্ত দলের মহিলা সদস্য নিয়ে একটি কমিটি করে সত্যিকারের তথ্য জানা হোক যে এটা সত্য কিনা।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** I will not allow any further discussion on this point. If you have got something to say, bring in a substantive motion.

**শ্রীআবদুল কোয়ায়েম মোল্লা ঃ** নমিতা ঘোষের যে জমি নয়, তার সার্টিফায়েড কপি আমি জে, এল, আর ও অফিস থেকে নিয়েছি—আমি সেটা দেখাতে পারি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** Explanation is already there. On this mention case I am not going to allow any other Member to raise a discussion Enough discussion has been made on this point.

**শ্রীবিভূতি পাহাড়ী ঃ** আমি একটা প্রিভিলেজের কোয়েশ্চেন আপনার কাছে তুলছি—ধারাটা বোধহয় ২২৫ কি ২২৭—এটা আপনি একটু দয়া করে দেখবেন। এই প্রিভিলেজের কোয়েশ্চেন—স্বাধীকারের প্রশ্ন। সিদ্ধার্থবাবু শ্রীমতী নমিতা ঘোষের সম্বন্ধে একটি বক্তব্য রাখলেন—এদিকে আমাদের উপমুখ্যমন্ত্রী আর একটা বক্তব্য রাখলেন। দুটি বক্তব্য দুজন বললেন এবং সেটা পরস্পর বিরোধী। এখানে আমরা সদস্যরা এই হাউসে কতকগুলি অধিকার ভোগ করি —এখানে আমাদের রুলস অব প্রসিডিওর এণ্ড কণ্ডাক্ট অব বিসনেস যে কথা ধারাতে আছে যে এই হাউসই হচ্ছে কম্পিটেন্ট অথরিটি যে কোন বক্তব্য সত্য বিশেষ করে সিদ্ধার্থবাবুর বক্তব্য সত্য বলেছেন না মিথ্যা বলেছেন তা নির্ধারণ করা প্রয়োজন।

এটা প্রিভিলেজ কমিটিতে পাঠানো হোক। অথবা এই হাউসই কম্পিটেন্ট অথরিটি যে কোন ডিসিশন নেওয়ার, এবং সেই কারণে আমি আপনার কাছে স্বাধিকারের প্রশ্ন রাখছি। এরজন্য কোন নোশন লিখিতভাবে দেওয়ার কোন প্রয়োজন নাই। সেজন্য আমি প্রস্তাব তুলছি এই হাউসে যে, যে কোন পক্ষের যে মহিলা সদস্যারা আছেন, তাঁদের নিয়ে একটা কমিটি করা হোক। এদিকে শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি আছেন, ওদিকে মন্ত্রীমহোদয়া তিনিও মহিলা, শ্রীমতী প্রতিভা মুখার্জি, গীতা মুখার্জি, শ্রীমতী ইলা মিত্র আছেন এই সমস্ত মহিলা সদস্যারা আছেন। একজন মহিলার অপমান মায়ের অপমান, সারা বাংলাদেশের অপমান।

( বা! বা! )

বাহবা করবেন না, বাহবার প্রশ্ন নয়। সিদ্ধার্থবাবু একজন সদস্য, তিনি যদি অসত্য বলে থাকেন, তিনি শাস্তি পাবেন।

( সিদ্ধার্থশঙ্কর রায় : আমি গ্লাডলি এ্যাক্সেপ্ট করছি। )

সেই কারণে আমি প্রস্তাব করছি যে কয়জন মহিলা সদস্যারা আছেন, তাদের নিয়ে একটা কমিটি গঠন করব তদন্তের জন্য এই হাউস থেকে অবিলম্বে পাঠানো হোক।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় ঃ** আমি এই প্রস্তাব সম্পূর্ণরূপে সমর্থন করছি। আজকেও আমি ডাক্তার এবং নার্সদের সঙ্গে, প্রত্যেকের সঙ্গে কথা বলে এসেছি।

**Mr. Deputy Speaker :** Mr. Pahari, the first point regarding the question of privilege is that if you want to raise a question of privilege propeer notice will have to be given. He has stated that the Chief Minister has made a statement. That statement has not been made today. He has referred to a statement made on an earlier occasion perhaps by the Chief Minister. Another statement has been made by the Hon'ble Deputy Chief Minister. Another statement has been made by the Leader of the Opposition, and that statement has referred to the Chief Minister's statement. Shri Siddhartha Shankar Ray has given a version of one incident in his own way. He made a statement and another honourable Member, i.e., the Deputy Chief Minister has given another statement regarding the same incident believing it to be bonafide. Shri Siddhartha Shankar Ray has made another statement believing it to be bonafide

statement. He is believing the statement to be bonafide and true. Subsequently it may come out not to be true, And the statement of the Deputy Chief Minister may not come out to be true. Even the statement of Shri Siddhartha Shankar Ray may not come out to be true. But he has made a statement beleiving that the statement is true. So no breach of privilege is involved in this matter. If the statement is made in the bonafide belief that it is correct then I think no breach of privilege or no contempt of House is involved. All honourable Members, make allegations against other Members, against strangers believing that the statements they make are true. We believe that the statement is bonafide. Whether the statement made is a bonafide or a malafide one cannot be acertained so easily. If I do believe that the statement that I make is a bonafide one—though on subsequent examination it may come out not to be true—even then no privilege or contempt of House is involved. I held that the two statements—even if they are contradictory—have been made by the respective Members in the bonafide belief that they are true and as such no breach of privilege of the House is involved.

[2-50—3-00 p.m.]

**শ্রীসিদ্ধার্থ শংকর রায় ঃ** স্যার, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন আপনার কাছে রেখেছি। সেই ভদ্রমহিলা বাংগুর হাসপাতালে পড়ে আছেন। আপনার ইনহারেন্ট পাওয়ার আছে ; কাজেই আপনি এখান থেকে লোক পাঠান এবং তারা গিয়ে সেই ভদ্রমহিলার স্টেটমেন্ট শুনে আসুন। এবং বিধান সভায় সেটা জানান হোক। এখান থেকে ৪জন মহিলা সদস্যা যান এবং তাঁরা শুনে আসুন সেই ভদ্রমহিলা কি বলছেন।

**Mr. Deputy Speaker :** I fully sympathise for the woman who is alleged to have been molested or assaulted and all the honourable Members, I hope, will fully sympathise for her. But you know that we are to proceed as per rules and procedure of the House. You can bring a substantive motion or a resolution in this House—there is scope for that—but during the zero hour when individual Member is allowed to mention cases, I am afraid, I am not empowered by the Rules of Procedure to take steps to form a committee to enquire into any allegation. You can bring a substantive motion or a resolution according to rules and move the same and on the basis of which the House can take step or steps. I disallow any further discussion on this matter.

**Shri Amritendu Mukherjee :** On a point of order, Sir, honourable Member, Shri Siddhartha Shankar Ray, has made certain allegations. But se far as I understand the matter is sub judice because Sm. Namita Ghosh has lodged a complaint in the Court. So, how can a sub judice case be enquired into by a committee of this House ?

**Mr. Deputy Speaker :** No committee is going to be formed by me.

**শ্রী এস· এম· ফজলুর রহমান ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আপনি অক্ষমতা জ্ঞাপন করেছেন যে উভয় পক্ষের বক্তব্য শুনে সত্য, মিথ্যা নির্ধারণ করবার সুযোগ সুবিধা আপনার নেই। এখানে একটা ফ্যাকচুয়াল স্টেটমেন্ট করা হয়েছে যে, শ্রীমতী নমিতা ঘোষ এসলটেড হয়েছে এবং তিনি হাসপাতালে আছেন এবং সেইজন্য মাননীয় সদস্য আপনার কাছে নিবেদন করেছেন যে, এ সম্বন্ধে আপনিও এনকোয়ারী কমিটি বলুন বা যে কোন কমিটি বলুন সেরকম একটা কমিটি করুন। আপনি বলেছেন রুলস্ এ্যাণ্ড প্রোসিডিওর-এ এরকম কোন ক্ষমতা আপনার নেই। আমি রুল ৩৬৩-এর দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি বা আপনার এ্যাটেনসন ড্র করছি। এখানে বলছে রুলস এ্যাণ্ড প্রোসিডিওরে আপনার যদি কোন ক্ষমতা নাও থাকে তাহলে

আপনি যদি কোন ব্যাপারে গুরুত্ব উপলব্ধি করে থাকেন এবং ইন দি ইন্টারেস্ট অব জাষ্টিস্ এ্যাণ্ড ফেয়ার প্লে আপনি যদি মনে করেন অর্থাৎ আপনার মনে যদি এরকম ভাব হয় যে এখানে আপনার কিছু করণীয় আছে তাহলে রুলস্ এ্যাণ্ড প্রোসিডিওরে থাকুক বা না থাকুক আপনাকে ইনহারেন্ট পাওয়ার দেওয়া আছে আপনি সেই কাজে একটা সিদ্ধান্ত গ্রহণ করতে পারেন এবং রুল ৩৬৩-তে আপনাকে সেই পাওয়ার দেওয়া আছে। কাজেই মাননীয় সদস্য যে মোসন রেখেছেন তাতে আমার বক্তব্য হচ্ছে ৩৬৪-তে আপনার যে রেসিডুয়ারী পাওয়ার আছে সেই রেসিডুয়ারী পাওয়ার অনুসারে আপনি এখানে একটা কমিটি করুন।

**শ্রীদিলীপকুমার মজুমদার ঃ** অন এ পয়েণ্ট অব অর্ডার। আমার বক্তব্য হচ্ছে হাউসে এসে যদি কোন মেম্বার বলেন বা এরকম কোন ষ্টেটমেণ্ট করেন……

**Mr Deputy Speaker :** Mr. Mazumdar, please hear me first, There is already a point of order to the effect that I have got power to formulate a committee to enquire into the matter.

The honourable Members must know that under rule 364 the Speaker has got some residuary power and this power can be exercised with respect to the business of the House. At the zero hour I have allowed some Members to mention some facts. It is the residuary power. Rule 364 is not applicable in this particular case. So the point is out of order.

**শ্রীদিলীপকুমার মজুমদার ঃ** আমার পয়েণ্ট অব অর্ডার হলো এখানে কোন সদস্য এসে যদি বলে যে কার বৌ কার উকণ্ঠ দেখে এসেছে—এইভাবে ষ্টেটমেণ্ট করে কোন সত্যাসত্য ঘটনা কি এই হাউসের সামনে রাখা যায়, এই সমস্ত ননসেন্স টক যদি করা হয়, তাহলে আমাদের এখানে যে অধিকার আছে সেটা ভঙ্গ করা হয় এবং শুধু তাই নয় এই রকম ননসেন্স টক করে সভার মর্য্যাদাকে ক্ষুণ্ণ করা হয়– এটা কারোর বৌ এর কোন অধিকার নেই যে কারোর উকুণ্ঠ দেখে এসে তার স্বামীকে বলে এবং স্বামীর মারফত এখানে ষ্টেটমেণ্ট করে।

**Mr. Deputy Speaker :** Whether any honourable Member will be allowed to mention some extraneous matters at the zero hour or not and whether the system that is being followed should be allowed to continue or not will be decided by the Rules Committee. The Rules Committee will perhaps meet to-morrow at 12 noon. The Members of different parties will be there. They will formulate the rules in this respect. If the Members think that the privilege is going to be abused the decision to check the same may be taken, not by me but by the Rules Committee. The Members of the Rules Committee can codify it, amend it, whatever they think fit. The point of order can be raised when there is disorder in the business of the House. I do not see any disorder in the business of the House. Another business will start within a few minutes. So the point of order raised has got no substance.

**Shri Abdus Sattar :** যখনই কোন ব্যাপার এই হাউসের সামনে মেনসন করা হয় যখনই you take cognizance of that তখনই এটা বিজিনেসের মধ্যে পড়ে যায় এবং তখনই that is a part of business ....

**Mr. Deputy Speaker :** What is a point of order ? A point of order shall relate to the interpretation or enforcement of these rules or such Articles of the Constitution as regulate the business of the House and shall raise a question which is within the cognizance of the Speaker. At the zero hour I have allowed some Members to mention some facts. So one business is going on. Many honourable Members know very well that previously this kind of

privilege had never been granted, For some time past it is being allowed. However, in the intermediary period a point of order can be raised. But in this particular time no point of order like all these things should be raised. I have allowed some Members only to make some references. I appreciate the sentiment of the House but the matter will be decided or may be set at rest by the Rules Committee.

[3-00—3-10 p.m.]

So let us drop this matter now. If the honourable Member feel that it should be codified that 'mention' must be made and that the Members from the Treasury Benches must give reply then it may be codified. If the Members agree that there should be a provision in the Rules of Business that there will be 2/3 mention cases for 15 minutes and the Minister must reply then and there then it can be done. If the honourable Members feel like that then it can be done by the Rules Committee although it will take much time of the House.

I now call upon Shri Bireswar Ghosh to speak.

**শ্রীবীরেশ্বর ঘোষ :** মাননীয় ডেপুটী স্পীকার মহোদয়, আপনার মাধ্যমে আমি হাউসের সামনে একটি গুরুত্বপূর্ণ ঘটনার কথা উল্লেখ করতে চাই এবং সঙ্গে সঙ্গে ভূমি এবং ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ঘটনাটি হচ্ছে এই, ভূমি এবং ভূমি রাজস্ব বিভাগের অন্তর্গত সেটেলমেণ্ট সার্ভিসে ৪০০ কর্মীর উপর ডিসেম্বর ও জানুয়ারী মাসে তাদের নিজেদের জেলা থেকে অন্য জেলায় বদলী করা হয়েছে, এবং বদলী সম্পর্কে সরকারী কর্মচারীদের দীর্ঘ আন্দোলনের ফলে এই সার্কুলার আছে যে ক্লাস ৩ ও ক্লাস ৪ কর্মচারীরা এক জেলা থেকে অন্য জেলায় বদলী হবেন না। কিন্তু ডিরেকটার সম্পূর্ণ খেয়ালখুশী মত ৪০০ কর্মচারীকে এক জেলা থেকে অন্য জেলায় বদলী করে দিয়েছেন। তারা তাতে আপত্তি করেন, ১০০ জনের উপর কর্মচারীর ফেব্রুয়ারী মাসের বেতন বন্ধ করে দেওয়া হয়, তারা মাহিনা পায়নি। শুধু তাই নয় নোটিশ বোর্ডে হুমকী দেওয়া হয়েছে যে তাদের বদলীর আদেশ যা নোটিশ বোর্ডে টাঙ্গিয়ে দেওয়া হয়েছে সেটাই মেনে নিতে হবে তা নাহলে তাদের গুরুতর শাস্তির সামনে দাঁড়াতে হবে। ১৯৬৪ সালে আন্দোলনের মাধ্যমে ক্লাস ৩ এবং ক্লাস ৪ কর্মচারীরা যে দাবী আদায় করে নিয়েছিল সেই দাবী হচ্ছে কম বেতনের কর্মচারীগণকে অন্য কোন জায়গায় ট্রান্সফার করা হবে না। সেই দাবী মানা হচ্ছে না, তাদের মাহিনা বন্ধ করে দেওয়া হয়েছে। এদিকে ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীদেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি হুগলী জেলার পাণ্ডুয়ার ইটাচোনা কলেজের কয়েকটি ঘটনার প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর ইটাচোনা কলেজের যে গভর্ণিং বডি ছিল তার দুর্নিতির বিরুদ্ধে যুক্তফ্রন্ট সরকার কয়েকটি গুরুত্বপূর্ণ পদক্ষেপ করেছিলেন। তার ফলে ইটাচোনা কলেজ বর্তমানে সুষ্ঠু ভাবে পরিচালনা করবার একটা প্রচেষ্টা চলছে মাত্র। কিন্তু প্রাক্তন কংগ্রেসী এম, এল, এ এবং তার ভ্রাতা প্রাক্তন গভর্ণিং বডির সেক্রেটারী থাকায় তিনি সেই কলেজের চার্জ হ্যাণ্ড ওভার করছেন না এবং কলেজের যে সমস্ত দলিল পত্র আছে সেগুলি দিচ্ছেন না। পশ্চিমবঙ্গ সরকারের কাছে যে টাকা পয়সা নেওয়া হয়েছিল সেই পুরাতন হিসাব যথাযথ দিচ্ছেন না। তার ফলে ৪০ হাজার টাকা সেখানে টিচার্স কোয়ার্টার করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের কাছে নেওয়া হয়েছিল, সেই টিচার কোয়ার্টার ৩/৪ বছর আগে হওয়া উচিত ছিল আজ পর্যন্ত হয়নি। এবং সেই টাকার কোন হদিস পাওয়া যাচ্ছে না। আমি সরকারের কাছে আবেদন করবো এই দুর্নীতি সম্বন্ধে তদন্ত করে যারা এই সব অর্থ আত্মসাৎ করেছেন তাঁদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা যেন অবলম্বন করা হয়।

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষ:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। যদিও তিনি হাউসে নেই মাননীয় পরিষদীয় মন্ত্রী এটা যদি তাঁকে জানিয়ে দেন তাহলে আমি বাধিত হব। কয়েকদিন ধরে বিভিন্ন পত্র-পত্রিকায় বলা হচ্ছে যে, বাংলা দেশের সীমান্তবর্তী জেলাগুলি থেকে প্রচুর পরিমাণে চাল বিহারে পাচার হয়ে যাচ্ছে। এর কারণ বাংলাদেশ এবং বিহারে চালের দর প্রায় কুইন্টাল প্রতি ১৫.২০ টাকার তফাত। সেজন্য চোরাকারবারীরা ওখানে স্বর্গরাজ্য খুলে ফেলেছে। এই রকম যদি হয়ে থাকে তাহলে বাংলাদেশে আবার চালের ক্রাইসিস দেখা দেবে এবং জনসাধারণ একটা অত্যন্ত অসুবিধাজনক অবস্থার সম্মুখীন হবে। সেজন্য আমি খাদ্য মন্ত্রীকে অনুরোধ করবো কর্ডনিং ব্যবস্থা ভাল করে কড়াকড়ি করে যেন এ অবস্থার প্রতিকার করা হয়।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অন্য একটা বিষয় এখানে উল্লেখ করবো বলে সময় চেয়েছিলাম। কিন্তু ইতিমধ্যে আজই প্রশ্নোত্তরের সময় শিল্প স্থানান্তর প্রসঙ্গে যে সকল ভুল তথ্যের আদানপ্রদান হয়ে গেল সে সম্পর্কে একটা পয়েন্ট অব প্রিভিলেজও আমি তুলতে চেয়েছি। তবে আমি সেটা এখানে পৃথকভাবে উল্লেখ করে সময় নষ্ট না করে এখন ঐ বিষয়েই বলছি। খানিকটা আগে পশ্চিমবঙ্গ থেকে শিল্প স্থানান্তর সম্পর্কে যে সব প্রশ্ন-উত্তর হয়েছে সে প্রশ্নোত্তরের মধ্য দিয়ে প্রকৃত চিত্র ফুটে ওঠেনি। অতি সম্প্রতি আমাদের রাজ্যসভায় এবং লোকসভায় এ বিষয় নিয়ে বিস্তারিত আলোচনা হয়েছে এবং সেখানে কেন্দ্রীয় মন্ত্রী ফকিরুদ্দিন আলি আমেদ সাহেব এবং অধ্যাপক সিদ্ধেশ্বর প্রসাদ পরিষ্কার করে জিনিসটা তুলে ধরেছেন। কাজে কাজেই এখানে তাঁদের বিবৃতিটা অত্যন্ত প্রাসঙ্গিক। স্যার, আমার কাছে যুগান্তর, আনন্দ বাজার, অমৃতবাজার পত্রিকা আছে। এ পত্রিকাগুলিতে ১২ই ফাল্গুন ২রা মার্চ ৬টা লাইন দিয়ে একটি সংবাদে শিল্প স্থানান্তর প্রসঙ্গে রাজ্যসভায় মন্ত্রীমশাই যে ঘোষণা করেছেন তার প্রতি আমি বিরোধী দলের নেতা ও সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ, এটা আমাদের বিবৃতি নয় এটা তাঁদেরই কেন্দ্রীয় মন্ত্রী ফকিরুদ্দিন আলি সাহেবের বিবৃতি। এখানে বলা হচ্ছে, শিল্পোন্নয়ন মন্ত্রী শ্রীফকিরুদ্দিন আলি আমেদ সাহেব বলেন যে এই ধরনের প্রত্যেকটি আবেদনই যৌক্তিকতার ভিত্তিতে বিবেচনা করা হয় এবং শুধুমাত্র অর্থনৈতিক অথবা কারিগরী বিষয়ক ব্যাপারে যে ক্ষেত্রে আবেদন করা হয়েছে সেগুলিই আমল দেওয়া হয়। শ্রীআমেদ বলেন যে, এই সমস্যাটা শুধু পশ্চিমবঙ্গে নয়।

**শ্রীএস, এম, ফজলুর রহমান:** On a point of order Sir, এই ধরনের কোন ডিলকাসান হাউসে হতে পারে কিনা?

**মিঃ ডেপুটী স্পীকার:** Mr. Roy, Please do not read the news paper you may refer to the statement and give a gist of it.

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** স্যার আমি জিষ্টই দিচ্ছি। ফকিরুদ্দিন আলি সাহেব বলছেন, আবেদনে যখন অর্থনৈতিক বা কারিগরী সংক্রান্ত সমস্যার উল্লেখ করা হয় তখনই সরকার কারখানা স্থানান্তরের অনুমতি দিয়ে থাকেন। পশ্চিমবঙ্গ থেকে কারখানা স্থানান্তরের জন্য কোন আবেদনে আইন-শৃঙ্খলা সংক্রান্ত পরিস্থিতির উল্লেখ করা হয়নি। অর্থনৈতিক প্রভৃতি কারণই দেখান হয়েছে। মন্ত্রীমহোদয় বলেন যে, ১৯৬৭ থেকে ১৯৬৯ পর্যন্ত ৩ বছরে পশ্চিমবঙ্গ থেকে কারখানা অন্য রাজ্যে স্থানান্তরের জন্য লাইসেন্স চেয়ে ১০টি আবেদন এসেছে। এর মধ্যে ৭টি আবেদন বাতিল, ২টি গ্রাহ্য এবং একটি বিবেচনাধীন আছে। তিনি এ সম্পর্কে একটি তালিকাও দাখিল

করেন। মন্ত্রীমশাই বললেন, ১৯৬৭ সালে ২টি কারখানা যথাক্রমে মহীশূর ও হরিয়ানায় কারখানা স্থানান্তরের আবেদন করলে প্রথমটি পরিত্যক্ত ও দ্বিতীয়টি মঞ্জুর করা হয়।

১৯৬৮ সালে ৫টি অনুরূপ দরখাস্তের মধ্যে একটি শুধু মহারাষ্ট্রে কারখানা স্থানান্তরের অনুমতি দেওয়া হয়। আর চারটি না মঞ্জুর হয়। ১৯৬৯ সালের তিনটি দরখাস্তের মধ্যে একটি আবেদন শুধু বিবেচনাধীন আছে। এরা পশ্চিমবঙ্গ থেকে ড্রাম ও ব্যারেলের কারখানা মহারাষ্ট্রে সরিয়ে নিয়ে যেতে চায়। শ্রীআমেদ তাঁর বক্তব্য বিশ্লেষণে বলেন যে উপরোক্ত সময়ের মধ্যে মহারাষ্ট্র থেকেও ৭টি কারখানা স্থানান্তরের অনুমতি দেওয়া হয়েছে।

আমি মনে করি এঁরা যে চিত্র তুলে ধরবার চেষ্টা করেছেন যে, সবাই কারখানা এখান থেকে বাইরে তুলে নিয়ে যাচ্ছে মাথায় করে সেটা সম্পূর্ণ ভুল ধারণা। আমি সেজন্য আপনার মারফত এই প্রকৃত খবরটা সভাকে জানিয়ে দিচ্ছি। আমাদের সভায় এ সম্পর্কে আলোচনা যখন এই মাত্র হয়েছে তখন এটাও রেকর্ড থাকুক যে ১৯৬৭ সালে কয়টা কারখানা এখান থেকে নিয়ে যাবার জন্য আবেদন করা হয়েছে। ১৯৬৮ সালে নলিনাক্ষ বাবু আর রাষ্ট্রপতি শাসনের আমলে কটা কারখানা এখান থেকে তুলে নিয়ে যাবার আবেদন করা হয়েছে, ১৯৬৯ সালে কটা তুলে নিয়ে যাবার আবেদন করা হয়েছিল-এ থেকে সমস্ত চিত্র পরিষ্কার হয়ে যাবে। সুতরাং প্রশ্নোত্তরের সময় যে ধারণা সৃষ্টি করবার চেষ্টা করছেন বিরোধীপক্ষ সেটা একেবারে বিলকুল ঝুটা ধারণা।

[3-10—3-40 p.m.]

**Shri Pannalal Maji** : আমার একটা point of information আছে। গতকাল হাওড়া জেলায় বাংলা কংগ্রেস অফিসে...

**Mr. Deputy Speaker** : Mr. Maji, please take your seat. I cannot allow you to speak.

**Eighth Report of Business Advisory Committee.**

**Shri Sanatkumar Raba** : I beg to present the Eighth Report of the Business Advisory Committee which at its meeting held on the 4th March, 1970, in Mr. Speaker's Chamber, considered the business of the House on the 25th March, 1970, and decided that there would be no questions for oral answer on that day and that one hour's time be allotted for disposal of Grant No. 45 (71-Miscellaneous—Civil Defence) on that day.

**Shri Jatin Chakrabarty** : Sir, I bag to move that the Eighth Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

**Mr. Deputy Speaker** : I think the House adopts the motion.

The motion is adopted.

**Mr. Deputy Speaker** : One of the honourable Members wanted to know something or to have an information from the Land and Land Revenue Minister. He wants to say something to make the position clear before the House. **I allow him to make a statement.**

**শ্রীহরেকৃষ্ণ কোঙার** : মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, এখানে জনৈক মাননীয় সদস্য যা তুলেছেন অন্তত সমস্ত এম, এল, এর সে সম্পর্কে প্রকৃত ঘটনা জানা উচিত। তা হচ্ছে, ল্যাণ্ড এ্যাণ্ড ল্যাণ্ড রেভিনিউ ডিপার্টমেন্ট বিশেষ করে সেটেলমেন্ট ডিপারটমেন্টে যাদের নিয়োগ করা হয়

তাদের কোন জেলা ভিত্তিতে নিয়োগ করা হয় না, রাজ্য ভিত্তিক নিয়োগ করা হয়। সেটেলমেন্ট ডিপার্টমেন্টে যখন যেখানে যেমন প্রয়োজন সেখানে সেই রকম লোক দিতে হয়। যখন পুরুলিয়া এবং ইসলামপুর বাংলাদেশে আসে তার আগে সেটেলমেন্ট হয়নি। এখানে যখন সেটেলমেন্ট সুরু করা হয় স্বভাবতই এইদিক থেকে কিছু কর্মচারী ওখানে পাঠান হয়েছিল। যাদের পাঠান হয়েছিল তাদের বাড়ী হয় ২৪-পরগণায়, নয় মেদিনীপুরে, নয় বর্ধমানে। যখন তাদের পাঠান হয়েছিল বোধ হয় ৮/১০ বছর আগে, এই প্রতিশ্রুতি দিয়ে পাঠান হয়েছিল যে, ২/৩ বছর বাদে তাদের ফিরিয়ে এনে অন্য ব্যাচকে পাঠান হবে। কিন্তু গত ৮/১০ বছরের মধ্যে তাদের কাউকে আনান যায় নি। তারা প্রতি বছর চাপ দেন কিন্তু যেহেতু বিকল্প এখান থেকে কেউ যেতে চাইছিল না তার ফলে কোন লোককে পাঠান যাচ্ছিল না। গত বছর এইটা নিয়ে খুব গোলমাল হয়েছিল, এমনকি এই বছরও এইটা নিয়ে গোলমাল হয়। আমাকে যখন বলা হয় জিনিষটা আমি সেটেলমেন্ট ডিপার্টমেন্টের যে কর্মচারী এসোসিয়েসন আছে তাদেরকে ডেকে বলি, তোমাদের প্রয়োজন ওখানে যারা আছেন ওদের আনার প্রয়োজন আছে। তারা বোধ হয় ৬শ কতজন অফার দিয়েছিলেন এখানে আসার জন্য এবং আমি মনে করি এটা খুব ন্যায়সঙ্গত। তখন ওঁরা বলেন যখন এর বদলী পাঠাবেন তখন এই প্রিন্সিপালে যেন পাটান হয় যে long stay, first go, এবং যেন একটা প্রিন্সিপল মানা হয়। আমি অর্ডার দিই এই প্রিন্সিপলে দেওয়া হোক এবং সেই প্রিন্সিপলের ভিত্তিতেই, ২৪-পরগণা, মেদিনীপুর, বর্ধমান ইত্যাদি হতে কিছু কর্মচারীকে বদলী করা হয়। কি রকম বদলী হয়েছে আপনারা শুনতে পারেন। ২৪-পরগণায় ১২শ এমপ্লয়িজ আছেন মাত্র ২৯ জনকে বদলী করা হচ্ছে, তার মধ্যে ২৮ জন ১৫ বছর ধরে এখানে আছেন এবং সেটেলমেন্ট ডিপার্টমেন্টে এক জায়গায় গত ১৫ বছর ধরে থাকার মানে কি এটা আপনারা জানেন। আমি অতীতের সেকথা তুলতে চাই না। কিন্তু এই এসোসিয়েসনের সঙ্গে সিদ্ধান্ত হওয়ার পরেও কিছু কর্মচারী মুষ্টিমেয় তারা এইগুলো মানবেন না। তারা ট্রান্সফার অর্ডার নেবেন না, ট্রান্সফার অর্ডার ছিঁড়ে ফেলে দিয়েছেন। তা সত্বেও আমি বলেছি, কোন ডিসিপ্লিনারী অ্যাকশান নেবেন না, কোন প্রভোকেশনের ফাঁদে যেন অফিসাররা পা না দেন। কিন্তু ওদের রিলিজ করে দিন। কারণ এরা রিলিজ না হলে পুরুলিয়ার কর্মচারীরা বলছেন আমরা ঘেরাও করবো এবং তাদের দাবী আমি মনে করি অত্যন্ত ন্যায়সঙ্গত।

কিন্তু এখান থেকে কেউ না গেলে ওঁদের আনা যাচ্ছে না। যারা ১৫ বছর ধরে আছেন তাঁরা কেন যাবেন না। অথচ তাঁদের association-এর সিদ্ধান্ত মতে করা হচ্ছে। এ নিয়ে ২৪-পরগণার কয়েকটি অফিসে কাজ অচল করা হচ্ছে। Settlement Office-এর কাজ হল বেনামী জমি ধরা, কিন্তু কাজ অচল করা হচ্ছে। কিন্তু ওদের release-এর order দেওয়া হয়েছে। এর সঙ্গে Administration-এর কোন স্বার্থ নেই। কর্মচারীদের বৃহত্তর স্বার্থে association-এর সঙ্গে পরামর্শ করে এটা করা হয়েছে। এসব ২৪-পরগণার উদাহরণ দেখলেই বুঝতে পারবেন। ১৫ বছর ধরে যাঁরা আছেন তাঁদের যদি কলিগদের প্রতি দরদ না থাকে তাহলে কর্মচারীদের ঐক্য কিভাবে থাকবে? তারা এই কাজ করে association-এর সিদ্ধান্ত বিরোধী কাজ করছেন এবং এ নিয়ে যদি কোন রাজনৈতিক দল এঁদের সাহায্য করেন তাহলে ওঁদের ক্ষতি করা হবে। সেজন্য আমি House-এর পার্টির কাছে অনুরোধ করব এ বিষয় কর্মচারী যাঁরা গোলমাল করার চেষ্টা করছেন তাদের বোঝাবার চেষ্টা করুন। ৬ হাজার Settlement কর্মচারীর সামগ্রিক স্বার্থে যদি মুষ্টিমেয় কয়েকজন বদলী হতে পারে তাহলে সেটা মানা উচিত। এটা কোন punishment নয়। যাদের পাঠান হচ্ছে তাঁরা খুব অল্প সংখ্যক এবং বলে দিয়েছি যে মুহূর্তে তাঁরা যেতে রাজী হবেন সেই সময়ে তাঁদের মাহিনা যাতে তাঁরা পান সেই ব্যবস্থা করতে। ওঁদের বিরুদ্ধে কোন ডিসিপ্লিনারী action নেওয়া হয়নি এবং নেওয়া হবেনা।

*( At this stage the House was adjourned for 20 Minutes )*

*( After adjournment )*

**Voting on Demands for Grants**

*Demand for Grant No. 19*

Mejor Head : 28-Education.

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে ১৯৭০-৭১ সালের গ্রান্ট নং ১৯, Mejor Head : ২৮-Education-এর খাতে ৬৭ কোটি ৯৬ লক্ষ ৯৪ হাজার টাকা ব্যয় বরাদ্দের দাবী আমি উত্থাপন করছি।

**শ্রীআবদুস সাত্তারঃ** On a point of order, Sir, প্রথমে ইংরেজীতে Education Minister তাঁর Budget Speech দিয়েছেন, আবার এখন বাংলায় দিচ্ছেন। তাতে ১৬ পৃষ্ঠা আছে। আর এটাতে ৫ পৃষ্ঠা আছে। প্রশ্ন হচ্ছে তিনি Statement in English করেছেন তার হুবহু বাংলা হবে এটা আমরা আশা করেছিলাম। কিন্তু বাংলায় যেটা পড়ছেন এটা তাঁর সংক্ষিপ্ত ভাষণ। আমার মনে হয় তিনি যেটা বলছেন সমস্ত House-এর সামনে সেটা রাখা উচিত।

**Mr. Deputy Speaker** : I request you to consult the Whip of your Party. It may be that there was some arrangement between your Party and the Government Party.

[3-40—3-50 p.m.]

**শ্রীযতীন চক্রবর্তীঃ** আমাদের বিজনেস এ্যাডভাইসরি কমিটিতে আমরা এই সিদ্ধান্ত করেছি যে আধঘণ্টা মিনিষ্টার নেবেন ইনট্রোডাকশন এবং রিপ্লাই-এর জন্য। আর যে সময়টা থাকবে তার ৫০ : ৫০ হবে অর্থাৎ ওরা অর্দ্ধেক নেবেন আমরা অর্দ্ধেক নেবো। তাছাড়া অতিরিক্ত এক ঘণ্টা তার আধ ঘণ্টা ওরা নেবে আধ ঘণ্টা আমরা নেবো। অর্থাৎ যদি ৪ ঘন্টা সময় নির্দিষ্ট হয়ে থাকে তাহলে ১৫০ মিনিট ওরা নেবে আর ১৫০ মিনিট আমরা নেবো। আপনাদের যিনি চিফ হুইপ, নব নির্বাচিত তিনি সেখানে ছিলেন এবং বলা হয়েছিল যা তারাও স্বীকার করেছিলেন যে আজকে কোন মিনিষ্টারের কোন লিখিত বক্তৃতা থাকে তাহলে সেটা সার্কুলেট করে দেওয়া হবে তাহলে মিনিষ্টার-এর ৫ মিনিট বা ২০ মিনিট বললেই হয়ে যাবে। কালকে এটা ডিষ্ট্রিবিউট করতে গেলে কোন কোন সদস্য এটা বলেন যে প্রেস, যে বক্তৃতা দেওয়া হল না, সেটা যদি আগেই ছাপিয়ে দেয় তাহলে সেটা ঠিক হবে না। সুতরাং আমরা যেদিন তিনি বক্তৃতা পেশ করবেন তখনই এটা সার্কুলেট করা হবে। তার সেই বক্তব্য সংক্ষেপে যে পয়েন্টগুলি তিনি লাইট মনে করবেন সেটা ১০।১২ মিনিটের মধ্যে মুখে না রেখে সংক্ষেপে তিনি সেটা বাংলায় দিয়েছেন এবং সেইটারই কপি দেওয়া হল।

**শ্রীআবদুস সাত্তারঃ** কথা হচ্ছে উনি যেটা পড়বেন সেটাই তাঁর বক্তব্য বলে ধরা হবে, না উনি যেটা সার্কুলেট করেছেন সেটাকে ধরা হবে।

**Mr. Deputy Speaker :** Mr. Sattar, let me clarify the position. What the Hon'ble Minister will say on the floor of the House will be taken as his speech and in supplementing that he may circulate any other paper, even some books. Yesterday the Labour Minister gave his speech and parhaps he circulated two books and gave you some facts and figures, but the statement made by him on the Floor of the House was his speech.

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** উপাধ্যক্ষ মহাশয়, এই ৬৭ কোটি ৯৬ লক্ষ ৯৪ হাজার টাকার দাবী জানিয়েছি। এই সম্পর্কে সংক্ষিপ্ত বক্তব্য আমি রাখছি, বিস্তারিত বক্তব্য ইংরাজীতে ইতিমধ্যেই

সার্কুলেট করে দেওয়া হয়েছে। এর বাংলা বয়ান তৈরী করার জন্য দেওয়া হয়েছিল, সেগুলি পাওয়া যায়নি, পাওয়া গেলে সেটা সদস্যদের দেওয়ার ব্যবস্থা হবে।

যুক্তফ্রন্টের ৩২-দফা কর্মসূচীর ভিত্তিতে যুক্তফ্রন্ট সরকার গঠিত হইবার পর সর্বসম্মতভাবে একটি শিক্ষানীতি গৃহীত হইয়াছে। বর্তমান শিক্ষা-নীতিকে সাফল্যমণ্ডিত করাই আমাদের একমাত্র লক্ষ্য।

গত ২০।২১ বছরে কংগ্রেসের আমলে শিক্ষাকে কোনও নীতির ভিত্তিতে পরিচালিত করিবার কোন প্রচেষ্টাই হয় নাই। ফলে শিক্ষাজগতে প্রায় সবক্ষেত্রেই বিশৃঙ্খল অবস্থা চলিতেছে। এই বিশৃঙ্খলার মধ্যে শৃঙ্খলা স্থাপন করবার জন্য সবাত্মক প্রচেষ্টা গ্রহণ করিবার কাজ আরম্ভ হইয়াছে।

দুঃখের বিষয় এবার রাজ্যের আর্থিক-কৃচ্ছ্রতা প্রবল অন্তরায়ের সৃষ্টি করিয়াছে। এই বাজেটে ৬৭.৯৭ কোটি টাকার মধ্যে ৫২.৮১ কোটি টাকা চলতি ব্যয় মিটাইবার জন্য বরাদ্দ করা হইয়াছে এবং ১২.৩৭ কোটি টাকা উন্নয়ন-প্রকল্প খাতে বরাদ্দ করা হইয়াছে। এই ১২.৩৭ কোটি টাকার মধ্যে বাস্তবপক্ষে ৭.১৬ কোটি টাকা তিনটি পঞ্চবার্ষিকী পরিকল্পনার উন্নয়নে ব্যয় মিটাইবার জন্য বরাদ্দ রাখা হইয়াছে এবং ৪.৬১ কোটি টাকা ১৯৭০-৭১ সালে উন্নয়ন-প্রকল্পের ব্যয় মিটাইবার জন্য বরাদ্দ করা হইয়াছে।

বাংলাদেশ প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে, ভারতবর্ষের অন্যান্য রাজ্য হইতে অনেক পিছাইয়া পড়িয়াছে। এই রাজ্যের শহরাঞ্চলে চতুর্থশ্রেণী পর্যান্ত অবৈতনিক শিক্ষার কোনও ব্যবস্থা নাই বলিলেই চলে। সংবিধানের নির্দেশক নীতিতে উল্লেখ ছিল যে, সংবিধান চালু হইবার ১০ বছরের মধ্যে ৬ হইতে ১৪ বছর পর্য্যন্ত সমস্ত ছেলে-মেয়েদের শিক্ষাকে অবৈতনিক সার্বজনীন ও আবশ্যিক করিতে হইবে। ভারতবর্ষের বহু রাজ্যেই এই নির্দেশক-নীতির ভিত্তিতে ৮ম শ্রেণী পর্য্যন্ত শিক্ষাকে অবৈতনিক করা হইয়াছে। কাজেই প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে শিক্ষাকে দ্রুত বিস্তারের প্রয়োজনীয়তা দেখা দিয়াছে। আমরা আশা করি, এই যুক্তফ্রন্টের সিদ্ধান্ত অনুযায়ী এই কর্মসূচী যুক্তফ্রন্ট সরকার আর বিলম্ব না করিয়া গ্রহণ করিবেন। কিন্তু বর্তমান আর্থিক বরাদ্দ হইতে এই দ্রুত ব্যবস্থা সম্ভবপর নয়। সেদিক থেকে শিক্ষার অগ্রাধিকার আরাও জরুরীভাবে গৃহীত হওয়া উচিত। কেন্দ্রীয় সরকারেরও এই ব্যাপারে রাজ্যগুলিকে যথোচিত সাহায্য দেওয়া প্রয়োজন। ভারত সরকারের সমীক্ষা অনুযায়ী পশ্চিম বাংলায় এখনও প্রায় তিন হাজার গ্রাম আছে, যেখানে এক মাইলের মধ্যে কোনও প্রাথমিক বিদ্যালয় নাই। আর্থিক কৃচ্ছ্রতার জন্য এই সমস্ত গ্রামে বিদ্যালয় স্থাপন করা যাইতেছে না। মাত্র ১৪শত ৫০টি বিদ্যালয়বিহীন গ্রামে প্রাথমিক বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা করা হইয়াছে। এইসব বিদ্যালয় স্থাপনের সময় তপশীলী এবং উপজাতি-সম্প্রদায় অধ্যুষিত গ্রামগুলির প্রতি বিশেষ লক্ষ্য রাখা হইবে এবং সেখানে গৃহ নির্মাণের জন্য প্রতি বিদ্যালয়কে হাজার টাকা দেওয়া হইবে। শহরাঞ্চলে ৮৯টি পৌর-এলাকার মধ্যে মাত্র ১৭টি পৌর-অবৈতনিক প্রাথমিক শিক্ষা-ব্যবস্থা চালু হইয়াছে। কলিকাতা মহানগরীতেও প্রাথমিক শিক্ষার কোনও আইনই আজ পর্য্যন্ত প্রণীত হয় নাই। ফলে প্রাথমিক শিক্ষার দিক থেকে কলিকাতার অবস্থাও সর্বাপেক্ষা শোচনীয়। এই সমস্ত ত্রুটি প্রাথমিক শিক্ষার স্তর থেকে দূর করাই যুক্তফ্রন্ট সরকারের প্রধান লক্ষ্য। যুক্তফ্রন্ট সরকারের পক্ষ হইতে কলিকাতা ও অন্যান্য পৌর অঞ্চল এবং গ্রামাঞ্চলে সামগ্রিকভাবে প্রাথমিক শিক্ষার বিস্তার ও উন্নয়নের জন্য একটি সার্বিক প্রাথমিক শিক্ষা বিল রচিত হইয়াছে এবং ইহা মন্ত্রীমণ্ডলীর বিবেচনাধীনে রহিয়াছে। আশা করি, চলতি অধিবেশনেই বিধান সভায় ঐ বিল উপস্থাপন করা সম্ভব হইবে।

প্রাথমিক জেলা স্কুল বোর্ডগুলি, প্রাথমিক শিক্ষা বিস্তারের পথে দুর্নীতি ও অপদার্থতার জন্য বিশেষ অন্তরায় হইয়া দাঁড়াইয়াছিল। এই বোর্ডগুলি বাতিল করা হইয়াছে এবং রাজ্য প্রাথমিক শিক্ষা পর্ষদ ও জেলা শিক্ষা পর্ষদ স্থাপন করিবার জন্য পরিকল্পনা নূতন বিলের রূপ গ্রহণ করিয়াছে। প্রাথমিক শিক্ষকদের শাস্তিমূলক বদলী বন্ধ করা এবং তাহাদের নিয়োগের নূতন নিয়মাবলী প্রস্তুত করা হইয়াছে।

প্রাথমিক শিক্ষার পুস্তকগুলি পূর্ব্বে খয়রাতি কাগজের সাহায্যে ছাপানো হইত। বর্ত্তমানে খয়রাতি সাহায্যে কাগজ না পাওয়ার ফলে পুস্তকের দাম ও মুদ্রণের খরচ বাড়িয়া গিয়াছে। তাহা সত্বেও পূর্ব্বনির্ধারিত মূল্য রাখিবার জন্য সরকারের পক্ষ হইতে আর্থিক সাবসিডি দেওয়া হইয়াছে। প্রথম ও দ্বিতীয় শ্রেণীর মাতৃভাষার পাঠ্য-পুস্তক বাংলা ও নেপালী ভাষায় যথাক্রমে ৩০ লক্ষ ও ৬০ হাজার কপি বিনামূল্যে বিতরণ করা হইয়াছে। অন্যান্য ভাষাতেও যাহাতে ১৯৭১ সাল হইতে অনুরূপভাবে বিনামূল্যে পুস্তক বিতরণ করা যায় সেই সম্বন্ধেও ব্যবস্থা করা হইতেছে। সম্ভব হইলে প্রাথমিক শিক্ষার স্তর পর্য্যন্ত সমস্ত পাঠ্য-পুস্তকই বিনামূল্যে বিতরণের ব্যবস্থা করা হইবে।

[3-30—4-00 p.m.]

পাঠক্রম পরিবর্ত্তিত করিয়া শিক্ষাকে যুগোপযোগী, বৈজ্ঞানিক ও জাতীয় জীবনের সহিত যুক্ত করিবার প্রচেষ্টাও আরম্ভ হইয়াছে।

এক কথায় প্রাথমিক শিক্ষাকে একটি সুসংবদ্ধ সিষ্টেমে আনিবার জন্য ব্যবস্থা গ্রহণ করিতে যুক্তফ্রন্ট সরকার বদ্ধপরিকর।

মাধ্যমিক শিক্ষাস্তরে মাধ্যমিক শিক্ষা পর্ষদ আইন বাতিল করিয়া গণতান্ত্রিক ভিত্তিতে মাধ্যমিক শিক্ষা পর্ষদ গঠন করার প্রয়োজনীয়তা সম্পর্কেও সরকার অবহিত। এই সম্পর্কে নতুন আইনরচনা করিবার কাজ ইতিমধ্যেই হাতে লওয়া হইয়াছে। শিক্ষা ব্যবস্থার সবচেয়ে দুর্বলতা ছিল—বিদ্যালয় পরিচালক সমিতিগুলিতে। ১৯৬০ সালে মধ্যশিক্ষা পর্ষদ আইন রচিত হওয়া সত্বেও ১৯৬৯ সাল পর্য্যন্ত পরিচালক সমিতির গঠন ও ক্ষমতা সম্পর্কে কোনও বিধি রচিত হয় নাই। যুক্তফ্রন্ট সরকারের পক্ষ হইতে এই সম্বন্ধে প্রচলিত আইনকে সংশোধন করিয়া পরিচালক সমিতি সম্পর্কে নতুন নিয়মাবলী রচিত ও চালু হইয়াছে। আশা করা যায় এই নিয়মাবলী পরিচালকসমিতির দুর্নীতি ও অকর্মন্যতা দূর করিতে সমর্থ হইবে। নতুন নিয়মাবলী অনুসারে পরিচালকসমিতিগুলি গঠিত হইবার পূর্বে যে-সমস্ত পরিচালকসমিতিগুলির বিরুদ্ধে দুর্নীতি প্রভৃতির অভিযোগ ছিল সেইগুলি বাতিল করিয়া ২৩৮টি স্কুলে এ্যাড মিনিষ্ট্রেটর নিয়োগ করা হইয়াছে। এই এ্যাডমিনিষ্ট্রেটরের কর্ত্তব্য হইবে—নতুন নিয়মাবলী অনুসারে আগামী ৩০শে এপ্রিলের মধ্যেই পরিচালক সমিতির পুনর্গঠন। নতুন নিয়মাবলীতে শিক্ষক ও অন্যান্য কর্ম্মীদের চাকুরীর নিরাপত্তার ব্যবস্থা করা হইয়াছে।

প্রাথমিক শিক্ষক, মাধ্যমিক শিক্ষক এবং শিক্ষক-কর্ম্মীদের অবসরকালীন ভাতা দিবার সিদ্ধান্ত করা হইয়াছে এবং অশিক্ষক-কর্ম্মীদের ছেলে-মেয়েদের শিক্ষকদের ছেলে-মেয়েদের অনুরূপ বিনা বেতনে পড়িবার সুযোগ দেওয়া হইয়াছে।

মাধ্যমিক শিক্ষা পর্ষদেরই মাধ্যমে যাহাতে যুগোপযোগী পাঠক্রম প্রস্তুত হয় তজ্জন্য সরকার সর্বপ্রকার প্রচেষ্টা করিবে।

শিক্ষক-শিক্ষণের সুযোগ সম্প্রসারিত করিবার জন্য কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অধীন সংক্ষিপ্ত পাঠ্যক্রমের ব্যবস্থা করা হইয়াছে। অন্যান্য বিশ্ববিদ্যালয়েও যাহাতে এই ব্যবস্থা প্রবর্তিত হয় তজ্জন্য প্রচেষ্টা চালাইয়া যাওয়া হইতেছে।

মাদ্রাসা শিক্ষার ব্যবস্থা সম্পূর্ণ অবহেলিত ছিল। এই শিক্ষা ব্যবস্থাকে সম্পূর্ণ সংস্কার করিয়া উন্নততর শিক্ষা ব্যবস্থা প্রবর্তনের জন্য একটি কমিটির হাতে সমস্ত অবস্থাটি পরীক্ষা করিয়া উন্নততর ব্যবস্থার সুপারিশ করিবার দায়িত্ব দেওয়া হইয়াছে।

পলিটেকনিক এবং জুনিয়ার টেকনিক্যাল স্কুলগুলি প্রয়োজনীয়তার তাগিদে বিশৃঙ্খলভাবে গড়িয়া উঠিয়াছে। শিক্ষার এই ক্ষেত্রে যাহাতে সুশৃঙ্খল অবস্থার সৃষ্টি করা যায় তজ্জন্য একটি কমিটির উপর সুপারিশ করিবার দায়িত্ব দেওয়া হইয়াছে।

এই রাজ্যে কলিকাতা ভিন্ন যে ৫টি বিশ্ববিদ্যালয় স্বাধীনোত্তরকালে স্থাপিত হইয়াছিল, আইনের অন্তর্নিহিত ত্রুটির ফলে সেইগুলি সুষ্ঠুভাবে গড়িয়া উঠিতে পারে নাই। বর্ধমান ও উত্তরবঙ্গ বিশ্ব-বিদ্যালয় সম্পর্কে নানাবিধ ত্রুটিবিচ্যুতির ও দুর্নীতির অভিযোগ ছিল। এই সম্বন্ধে ইতিমধ্যেই তদন্ত করা হইয়াছে এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইতেছে। এইসব বিশ্ববিদ্যালয়ের আইন প্রণয়নের কাজে সরকার বহুদূর অগ্রসর হইয়াছে এবং শীঘ্রই এইগুলি বিধানসভায় উপস্থাপন করা সম্ভবপর হইবে বলিয়া আশা করা যাইতেছে।

মফঃস্বল কলেজগুলিতে অনার্স পড়াইবার ব্যবস্থা না থাকায় কলিকাতা ও পার্শ্ববর্তী অঞ্চলের কলেজগুলিতে ছাত্র-ছাত্রী ভর্তির ভীড় হয়। এইজন্য মফঃস্বলে বহু কলেজে নূতন নূতন বিষয় পড়াইবার সুযোগ সম্প্রসারিত করা হইয়াছে এবং আগামী বর্ষে এ-দিকে লক্ষ্য রাখিয়া কর্মসূচী গ্রহণ করা হইবে। ৮টি স্পন্সর্ড কলেজে বাণিজ্য বিভাগ খুলিবার ব্যবস্থা করা হইয়াছে। বিজ্ঞান পাঠেচ্ছু ছাত্র-ছাত্রীদের ভর্তির সমস্যা এখনও অত্যন্ত তীব্র। এই সমস্যা সমাধানের জন্য সরকার সক্রিয়ভাবে চেষ্টা করিবে।

কলেজের অধ্যাপকদের জন্য যুক্তফ্রন্ট সরকার ৩০০-৮০০ টাকা বেতনের স্কেল অনুমোদন করিয়াছে এবং ইহা সম্পূর্ণভাবে চালু হওয়া সাপেক্ষে ৬০ টাকা সাময়িকভাবে দিবার ব্যবস্থা করা হইয়াছে।

বেসরকারী প্রাথমিক, মাধ্যমিক এবং কলেজ শিক্ষকদের চাকুরীকাল ৬৫ বছর পর্যন্ত বর্ধিত করিবার ব্যবস্থা করা হইয়াছে।

মাতৃভাষাকে উচ্চশিক্ষার মাধ্যম করিবার ব্যবস্থা গ্রহণে সরকার অগ্রসর হইয়াছে। এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের পরিকল্পনাকে রূপ দিবার জন্য আঞ্চলিক ভাষায় বিশ্ববিদ্যালয় মানের পুস্তক মুদ্রণের জন্য ষ্টেট ফাউণ্ডেশন ফর টেক্‌ষ্ট বুক প্রোডাকশনকে শীঘ্রই রেজিষ্টার্ড করা হইবে। বিজ্ঞান বিষয়েও পুস্তক রচনার কাজে ইতিমধ্যেই কিছুদূর অগ্রসর হওয়া গিয়াছে এবং আগামী শিক্ষা বর্ষেই মাতৃভাষায় রচিত পুস্তক মুদ্রিত হইবে বলিয়া আশা করা যাইতেছে।

পঙ্গু ছাত্র-ছাত্রীদের (হ্যাণ্ডিক্যাপড্‌) শিক্ষার সুযোগের অভাবের কথা সরকারের দৃষ্টি আকৃষ্ট হইয়াছে। মূক-বধির শিক্ষক-শিক্ষণের জন্য ইতিমধ্যেই একটি বিদ্যালয় খোলা হইয়াছে। ক্যালকাটা ব্লাইণ্ড স্কুলকে স্পন্সর্ড হিসাবে গ্রহণ করা হইয়াছে এবং তৎসঙ্গে লাইট হাউস ফর দি ব্লাইণ্ড নামেও আর একটি অন্ধ বিদ্যালয়কে স্পন্সর্ড করা হইয়াছে।

সর্বস্তরে শিক্ষার উন্নয়নের জন্য এবং ৮ম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করার জন্য যে অর্থের প্রয়োজন এই বাজেটে তাহা করা সম্ভবপর হয় নাই বলিয়া আমি দুঃখিত। বেতন কমিশন

বেসরকারী শিক্ষকদের সম্পর্কে সুপারিশ করিয়াছেন। বেতন কমিশনের সুপারিশ সরকার গুরুত্ব সহকারে বিবেচনা করিবে। ঠিক সময়ে বেতন না পাওয়া শিক্ষকদের বহুকালের একটি অভিযোগ। ইহা বর্তমান বরাদ্দ থেকে সম্পূর্ণভাবে দূর করা সম্ভবপর হইবে না। তবে যাহাতে এই দুরাবস্থা শীঘ্রই অবসান ঘটে সেইজন্যও সরকার সর্বদা সক্রিয় থাকিবে।

লোকসংখ্যা বৃদ্ধি এবং সাধারণ মানুষের মধ্যে শিক্ষার চাহিদা বৃদ্ধি অনুপাতে শিক্ষা ব্যবস্থা করিতে হইলে এই বাজেট বরাদ্দে তাহা সম্ভবপর নয়। যুক্তফ্রন্ট সরকার এই সম্বন্ধে অবহিত এবং জাতি পুণর্গঠনে শিক্ষার অগ্রাধিকার সম্বন্ধে সরকার বলিষ্ঠতর নীতির সংকল্প গ্রহণ করিবে। এই বলে আমি আমার বাজেট বরাদ্দ পেশ করছি।

**Shri Gyan Singh Sohanpal**: That the amount of the demand be reduced to Re 1.

**Shri Sachindra Mohan Nandy**: That the amount of the demand be reduced to Re. 1.

**Dr. Nalinaksha Sanyal**: That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Santosh Kumar Roy**: That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Pijush Kanti Mukherjee**: That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Debendra Nath Mahata**: That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Gyan Singh Sohanpal**: That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Subodh Chandra Maiti**: That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Ramkrishna Saraogi**: That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri S. M. Fazlur Rahman**: That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Bijoy Singh Nahar**: That the amount of the demand be reduced by Rs. 100.

**Dr. Nalinaksha Sanyal**: That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Santosh Kumar Roy**: That the amount of the demand be reduced by Rs. 100.

## DEMAND FOR GRANT NO. 44

**Major Head**: 71—Miscellaneous—Sports.

**শ্রীরাম চ্যাটার্জী**: মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের অনুমোদনক্রমে আমি ৪৪ নং গ্রান্টে ৭১—বিবিধ (ক্রীড়া) খাতে গ্রান্ট নং ৪৪ মেজর হেড—৭১—মিসেলানিয়াস—স্পোর্টস ১৯৭০-৭১ সালের জন্য ২৫,৪৮,০০০ টাকা বরাদ্দ অনুমোদন করার আবেদন জানাচ্ছি।

সাধারণ শিক্ষার কর্মসূচীর মধ্যে রয়েছে শরীর শিক্ষা, যুব কল্যাণ ও খেলাধুলার সর্বাঙ্গীণ উন্নয়ন কর্মসূচী। নূতন মন্ত্রীসভা একটি রাষ্ট্রমন্ত্রী তৈরী করেছেন এই সবের সর্বাঙ্গীণ উন্নতির জন্য। এই প্রসঙ্গে আমি বলতে চাই এই অল্প সময়ের মধ্যে যদিও বিশেষ কিছুই করা যায় নি তবুও বলব যতটুকুন করেছি আমরা তার ভেতর ত্রুটি রাখিনি এবং আমরা সব সময় চেষ্টা করেছি এগিয়ে

যাওয়ার। আমরা ফুটবল, ক্রিকেট, বাস্কেট বল, ভলিবল, হকি খেলার সাজ সরঞ্জাম জেলাতে এবং গ্রামে অল্প সময়ের জন্য কিছু কিছু পাঠিয়েছি।

[4-00—4-10 p.m.]

ফুটবল, হকি, ক্রিকেট, বাস্কেটবল ও ভলিবল খেলায় সর্বাঙ্গীণ উন্নয়নে সহায়তা করবার জন্য এবং কবাডি, খো-খো, ব্যাডমিন্টন, টেবল টেনিস ও কুস্তির সহায়তা করবার জন্য গ্রাম ও সহরে এটাকে প্রসারিত করবার চেষ্টা করছি। সাঁতার শিক্ষার উন্নয়ন এবং লাঠি, ছোরা, তীর ইত্যাদি নিজেদের সেলফ ডিফেন্সের জন্য যেগুলি দরকার ছিল সেগুলি ভালভাবে করবার জন্য আমরা গ্রামে শিক্ষক পাঠাবার চেষ্টা করছি। খেলার মাঠ উন্নয়নে সহায়তা, জিমনাসিয়াম গঠনের জন্য সহায়তা, কলকাতায় ষ্টেডিয়াম নির্মাণ, খেলাধূলার উপকরণ বিতরণ, বিভিন্ন খেলাধূলার বিষয়ে উপযুক্ত শিক্ষক নিয়োগ, বৈজ্ঞানিক নৌ-চালনার উন্নয়ন ও সম্প্রসারণের জন্য সহায়তা, শিক্ষামূলক ভ্রমণে উৎসাহ ও সহায়তা, খেলাধূলার উন্নয়নের সঙ্গে সংশ্লিষ্ট কর্মীদের সুযোগ সুবিধা বৃদ্ধি, অবসরপ্রাপ্ত কৃতী খেলোয়াড়দের আর্থিক সাহায্যের জন্য একটি স্থায়ী তহবিল খোলা, খেলোয়াড়দের শরীর, মন ও স্নায়ুর মান নির্ণয়ের জন্য আধুনিক যন্ত্রপাতি দ্বারা সজ্জিত একটি গবেষণাগার স্থাপন। পুরানো এবং রিটায়ার্ড খেলোয়াড়দের সাহায্য করার জন্য একটা স্থায়ী কমিটি গঠন করেছি। উপরোক্ত কর্মসূচীর সার্বিক রূপায়ণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বনের জন্য আধিকারিকদের নির্দেশ দেওয়া হয়েছে। আগেকার সরকার ৩ হাজারের বেশী কোন জেলায় টাকা দিতেন না আমরা প্রতিটি জেলায় ৬০ থেকে ৭৫ হাজার পর্যন্ত টাকা দিয়েছি। আমরা চেষ্টা করছি আমাদের এই স স্থা আরো ভালভাবে চালিয়ে নেওয়ার জন্য এবং আমরা একটা স্পোর্টস কাউন্সিল গঠন করেছি যাতে সবস্তরের লোক আছে। সরকার ষ্টেডিয়াম নির্মাণের জন্য ষ্টেডিয়াম কমিটি গঠন করেছেন তাতে সরকারী পক্ষ এবং বেসরকারী পক্ষের লোক আছেন, এটার কাজ যাতে এগিয়ে চলে তার জন্য তারা চেষ্টা করছেন।

**Mr. Deputy Speaker** : The cut motion is in order and taken as moved.

**Shri Gyan Singh Sohanpal** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Dr. Nalinaksha Sanyal** : That the amount of the demand be reduced by Rs. 100.

**শ্রীতরুণকান্তি ঘোষ** : মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে শিক্ষা বাজেট সম্বন্ধে আলোচনা করতে উঠে প্রথমেই এই কথা বলতে হয় যে একটা দেশের বনিয়াদ গড়ে তুলতে গেলে শিক্ষা ব্যবস্থা হচ্ছে সবচেয়ে বেশী প্রয়োজনীয় জিনিস এটা আমাদের মনে রাখতে হবে। কিন্তু গত এক বছরে যুক্তফ্রন্ট সরকার এই বিভাগকে যেভাবে চালিয়েছেন তাতে করে এটা বলা চলে যে সেই মেরুদণ্ড গড়ে তোলার জায়গায় মেরুদণ্ড ভেঙ্গে দেওয়ার সবপ্রকার পরিকল্পনা গ্রহণ করেছেন। সত্যপ্রিয়বাবু যে শিক্ষা বিভাগ পরিচালনা করেছেন তার যদি খতিয়ান দেখতে চান তাহলে দেখবেন শিক্ষা ব্যবস্থার কোন বন্দোবস্ত হয়নি, এক বছরের মধ্যে কোন জায়গায় একটিও স্কুল হয়নি। কংগ্রেসের নিন্দা যারা করেছিলেন কিন্তু আমি বলতে পারি কংগ্রেস রাজত্বে যেখানে ৩৪ হাজার স্কুল হয়েছিল সেখানে এই যুক্তফ্রন্ট সরকারের আমলে তার সঙ্গে একটিও স্কুল যোগ করতে পারেননি।

এই হচ্ছে এক দিক দিয়ে তাঁদের সাফল্যের কথা। আর অন্য দিকে দেখতে পাচ্ছি যে শিক্ষার জগতে সর্বনাশা অবস্থার ফলে পশ্চিমবঙ্গে শিক্ষা আজকে স্তব্ধ হয়ে গিয়েছে। আমি আপনাদের কাছে প্রথমেই বলতে চাই যে—পশ্চিমবঙ্গের পক্ষে সত্যিই এটা লজ্জার কথা, যুক্তফ্রন্ট সরকার যখন

৩২ দফা কর্মসূচী দিয়েছিলেন তখন তারমধ্যে একটা বড় করে দিয়েছিলেন যে ৮ম শ্রেণী পর্য্যন্ত অবৈতনিক করে দেবেন। স্যার, এটা নতুন কথা নয় কারণ ভারতবর্ষের ৪টি রাজ্য ছাড়া আর সর্বত্রই ৮ম শ্রেণী পর্য্যন্ত অবৈতনিক রয়েছে। আসাম, উড়িষ্যা, বিহার আর পশ্চিমবঙ্গ ছাড়া সর্বত্র ৮ম শ্রেণী পর্য্যন্ত অবৈতনিক হয়ে গিয়েছে। সেখানে তারজন্য ৩২ দফার কথাও উঠেনি, যুক্তফ্রন্টেরও সেখানে প্রশ্ন ছিলনা। কিন্তু স্যার, পশ্চিমবঙ্গে এঁরা বার বার ঘোষণা করা সত্বেও দেখতে পেলাম যে মাসের পশ্চিমবঙ্গে—পশ্চিমবঙ্গ বলে যে বাংলা পত্রিকা এঁরা প্রকাশ করেন তাতে, যে এখানে অবৈতনিক আমাদের করতেই হবে, তার জায়গায় দেখলাম এখানে মন্ত্রীমহাশয় উঠে বললেন খুব দুঃখের সঙ্গে জানাচ্ছি অবৈতনিক করতে পারবো না। করবেন কি করে? যেখানে পুলিশের জন্য অতিরিক্ত ৬ কোটি টাকা খরচ বাড়াচ্ছেন সেখানে অবৈতনিক করবেন কি করে? এটা তো পরিষ্কার বোঝা যায়। আর শুধু দিল্লী দিল্লী করলে চলবে না। কারণ, সারা ভারতবর্ষের যে সমস্ত রাজ্য ৮ম শ্রেণী পর্য্যন্ত অবৈতনিক করেছেন তারা দিল্লীর সাহায্য না নিয়েই নিজেরা করেছেন। আর কংগ্রেস আমলে পশ্চিমবঙ্গের সর্বত্র মেয়েদের আমরা ৮ম শ্রেণী পর্য্যন্ত অবৈতনিক করতে পেরেছিলাম। কিন্তু এঁরা বার বার ঘোষণা করা সত্বেও করতে পারেননি। স্যার, এর পর আমি বলতে চাই যে এঁদের টাকা দেওয়া সত্বেও এঁরা খরচ করতে পারেননি। এই বিভাগ স্যার, কত বড় অপদার্থ বিভাগ সেটাই আমি এখন প্রমাণ করবার চেষ্টা করবো। প্রথম কথা হচ্ছে. ফ্রি এ্যাণ্ড কম্পালসারী এডুকেশান করবার ব্যাপারে যে এক কোটি ৫ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ মঞ্জুর করা হয়েছিল তার মধ্যে আমাদের সত্যপ্রিয়বাবু– সার্থক মন্ত্রী, দেশের শিক্ষা বিস্তার করতে চান, মাত্র ৮২ লক্ষ টাকা খরচ করতে পেরেছেন। আমি প্রশ্ন করছি, টাকা দেওয়া সত্বেও কেন খরচ করতে পারেন নি? আপনাদের হাতে বিধানসভা আছে, আপনারা বিপুল মেজরিটি নিয়ে এসেছেন, আপনারা বলেন জনগণ আপনাদের সঙ্গে রয়েছে, তাহলে কেন শিক্ষা বিস্তারের জন্য—প্রাথমিক শিক্ষা, ছোট ছোট ছেলেমেয়েদের শিক্ষার বন্দোবস্ত করবার জন্য যে ১ কোটী ৫ লক্ষ টাকা দেওয়া হয়েছিল তা খরচ করতে পারেননি? তারপরে স্যার, বলি, স্কুলের ছাত্রদের টিফিন দেওয়ার জন্য ৮ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ করা হয়েছিল—খুবই অল্প টাকা, পশ্চিমবঙ্গে যত ছাত্র রয়েছে তাদের জন্য ৮ লক্ষ টাকা খুবই কম, কিন্তু এই দরিদ্রের সরকার—দরিদ্রদের জন্য যাঁরা অনবরত কুম্ভিরাশ্রু বর্ষণ করেন সেই দরিদ্রের সরকার মাত্র ৬ লক্ষ টাকা খরচ করেছেন, ২ লক্ষ টাকা খরচ করতে পারেননি। আজকে আমার জিজ্ঞাস্য, কেন খরচ করতে পারেননি? আপনারা যদি ৬ লক্ষের জায়গায় ৩০ লক্ষ টাকা খরচ করতেন আমরা সমর্থন করতাম, কিন্তু আপনারা তা খরচ করতে পারেননি। তারপরে স্যার, মেয়েদের শিক্ষা প্রাইমারীর জায়গা বাড়াবার জন্য আমরা ১২ লক্ষ টাকা মঞ্জুর করেছিলাম।

[4-10—4-20 p.m.]

আমাদের দেশের মেয়েরা শিক্ষিত হয়ে উঠুক। কারণ আমাদের দেশের শতকরা ৫০ জন মা-বোনেরা যদি শিক্ষিত হয়ে ওঠে তাহলে ভবিষ্যতে দেশ গড়ে উঠবে। ১২ লক্ষ টাকার মধ্যে আমরা দেখতে পাচ্ছি যে ১ লক্ষ টাকা খরচ করেছেন। আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন যেখানে মেয়েদের শিক্ষার বিস্তারের জন্য প্রাইমারী stage-এ ১২ লক্ষ টাকা খরচ করার কথা বলা হয়েছিলো, এই বিধানসভা থেকে নির্দ্দেশ দেওয়া হয়েছিলো, সেখানে তিনি ১ লক্ষ টাকা খরচ করে বলতে চেয়েছেন যে, আমরা সার্থক হয়েছি এবং যেখানে ১ লক্ষ টাকা খরচ করছেন সেখানে এবছর ধার্য্য করেছেন ৪৫ হাজার টাকা। আগেরবার আপনি ১২ লক্ষ টাকা ধার্য্য করলেন কেন যদি খরচ না করতে পারেন, আর যদি ১২ লক্ষ টাকা ধার্য্য করে ১ লক্ষ টাকা খরচ করেন তাহলে এবছর ৩৫ হাজার টাকা রেখেছেন কেন? এবছর যদি ২০ হাজার রাখতেন তাহলে বুঝতাম। কিন্তু সেখানে

দেখা যাচ্ছে মাত্র ৩৫ হাজার রেখেছেন। যদি আপনি দেখেন তাহলে দেখবেন যে Elementary Education যেটা হচ্ছে minimum যে জিনিষ আমরা চাই শিক্ষার জন্য যেখানে ছিল ২ কোটী ৩৯ লক্ষ ৩৮ হাজার টাকা খরচ করতে দেওয়া হয়েছিলো সেখানে তিনি খরচ করেছেন ১ কোটী ৮৮ লক্ষ ৭০ হাজার টাকা। খরচ করতে পারলেন না। আমরা বার বার বলে বেড়িয়েছি সকল জায়গায় যে ছোট ছোট ছেলেমেয়েদের শিক্ষার ব্যবস্থা করা সবচেয়ে বেশী দরকার। কলেজের খরচের কথা বলছিনা, Higher Secondary-র কথা বলছিনা। কিন্তু প্রাথমিক স্তরেও তিনি একটা স্কুল করেননি। যে টাকা দেওয়া হ'ল সেই টাকা তিনি খরচ করতে পারেননি। এই হচ্ছে যুক্তফ্রন্ট সরকার এবং তার ৩২ দফা কর্মসূচী। আমরা আপনাকে দেখাবো মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রত্যেক জিনিষে দেখতে পাচ্ছি যে Secondary Education-এ তারা কি করেছেন যেখানে Age Group ১৪ থেকে ১৬ বছরের জন্য যেখানে আমরা দিয়েছিলাম খরচ করবার জন্য ৯০ লক্ষ টাকা এবং ১৪ থেকে ১৮ বছরের জন্য সেখানে খরচ করেছেন ৭০ লক্ষ টাকা। ২০ লক্ষ টাকা ফেরত দিয়ে দিয়েছেন। যেখানে বিজ্ঞান শিক্ষার ব্যাপারে আমরা বলেছিলাম খরচ করুন ৪ লক্ষ ৫০ হাজার টাকা সেখানে খরচ করেছেন ৫০ হাজার টাকা। বিজ্ঞান শিক্ষার উন্নতি কত দরকার আপনি জানেন। বিভিন্ন যে সমস্ত স্কুল সেখানে বিজ্ঞানের যন্ত্রপাতি কেনার জন্য সাহায্য ছিল ৪ লক্ষ ৫০ হাজার টাকা, তার মধ্যে ৫০ হাজার টাকা খরচ করেছেন। আমাদের ছোট ছোট ছেলেমেয়েদের কি করে লেখাপড়া শিখাবো—যেখানে America, রাশিয়াতে চাঁদে মানুষ যাবার চেষ্টা করছে, America মানুষ পাঠিয়ে দিয়েছে, সেখানে ৪ লক্ষ ৫০ হাজার টাকার মধ্যে খরচ করলেন মাত্র ৫০ হাজার টাকা। এবছর কত ধার্য্য করেছেন ৫ হাজার টাকা। আজকে যেখানে শিক্ষকদের জন্য এদের কুম্ভিরাশ্রু বর্ষণ করেন, শিক্ষকরা কত কষ্ট করে কাজ করেন। শিক্ষকদের বিভিন্ন জায়গায় গিয়ে শিক্ষকতা করতে হয়। একজন শিক্ষককে যদি শিক্ষকতার জন্য গ্রামের স্কুলে গিয়ে চাকুরী করতে হয়, সেখানে বাড়ী পাওয়ার কত অসুবিধা হয়। সেই শিক্ষকদের বাসস্থানের জন্য যেখানে খরচ দেওয়া হয়েছিল ২ লক্ষ ৩০ হাজার টাকা, সেখানে আমাদের সত্যপ্রিয়বাবু নিজে শিক্ষক হয়ে, নিজে ABTA-এর সভাপতি হয়ে শিক্ষকদের ব্যবস্থার জন্য ২ লক্ষ ৩০ হাজার টাকার জায়গায় খরচ করেছেন মাত্র ৩০ হাজার টাকা এবং এবছর ধার্য্য করেছেন মাত্র ৫ হাজার টাকা। আজকে সমস্ত শিক্ষকরা ধিক্কার দিচ্ছে এই যুক্তফ্রন্টের শিক্ষামন্ত্রীকে যিনি শিক্ষকদের সভাপতি হয়ে শিক্ষকদের স্বার্থকে পদদলিত করেছেন। ছাত্রদের জন্য কত? Secondary Stage আমরা কি দেখতে পাচ্ছি যেখানে ছিল ১ লক্ষ ৩০ হাজার টাকা সেখানে তিনি খরচ করেছেন মাত্র ৩০ হাজার টাকা। ছাত্রীদের জন্য যদি দেখেন তাহলে দেখবেন আরো খারাপ কাজ করেছেন। ১ লক্ষ ২০ হাজার টাকা যেখানে খরচ করার কথা ছিলো সেখানে খরচ করেছেন মাত্র ৫০ হাজার টাকা এবং এবারে ধার্য্য করেছেন ৫ হাজার টাকা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটার পর একটা দেখিয়ে যাব। আগে এরা টাকার অভাবের জন্য করতে পারেনি তা নয়। আগে যেখানে এরা Centre, Centre বলে চেঁচাচ্ছিলো সেখানে আমি দেখতে পাচ্ছি যে টাকা আমরা মঞ্জুর করেছি সেই টাকাই তারা খরচ করতে পারেননি। Centre-এর কাছে যদি যেতে হয় আমি যেতে রাজি আছি। শিক্ষার বিস্তারের জন্য যদি টাকা দরকার হয় আমি আপনাদের সঙ্গে যাবো এবং জেহাদ করবো। কিন্তু যদি এই প্রশ্ন দেখা যায় যে টাকা দিয়েছে সেটা আপনারা খরচ করতে পারছেন না, তবে কোন মুখে Centre-এর কাছে বলবো যে, তোমরা টাকা দাও? আমি আপনাকে দেখাবো যে, University এবং College-এর জন্য দেখা যাচ্ছে যে library এবং reading room ছাত্রীদের জন্য Secondary Stage ধার্য্য ছিল ১ লক্ষ টাকা, সেখানে খরচ করেছেন ২৫ হাজার টাকা এবং এবছর ধার্য্য করেছেন মাত্র ৫ হাজার টাকা।

যেখানে কলেজের জন্য ধার্য্য করেছিলেন ১ লক্ষ ৫০ হাজার টাকা সেখানে খরচ করেছেন মাত্র ৫ হাজার টাকা এবং এবারে ধার্য্য করেছেন ১ হাজার টাকা। আশ্চর্য্য হয়ে যাবেন শুনে যে এই সরকার কিভাবে আমাদের পশ্চিমবঙ্গে ছাত্রছাত্রীদের উপকার করবার চেষ্টা করেছেন। আমি আপনাকে পরপর হিসাব দিয়ে বিব্রত করবোনা শুধু আর একটি কথা বলবো। আমি জানিনা এখানে দেওপ্রকাশ রাই মন্ত্রীমহাশয় আছেন কিনা।

তিনি না থাকলেও আমি বিশ্বাস করি আমাদের দার্জিলিং এলাকার যেসব সহকর্মী ভাই এম.এল.এ রয়েছে তাঁদের কাছে আমি জানাই যে দার্জিলিং হচ্ছে হিল এরিয়া এবং সুন্দরবন অঞ্চল এই দুইঅঞ্চল অত্যন্ত অনগ্রসর এলাকা, প্রপীড়িত এলাকা। সেখানকার শিক্ষা বিস্তারের জন্য যেখানে ধার্য করা হয়েছিল, যেখানে আমরা চাই যারা সবচেয়ে সমাজের তলায় পড়ে রয়েছে তাদের উঠিয়ে আনতে যে কথা যুক্তফ্রন্ট সরকার বার বার বলে থাকেন সেখানে ঐ চার লক্ষ টাকা খরচ করার জায়গায় ২ হাজার টাকা খরচ করা হয়েছে। আমি বিশ্বাস করি যে এর আগে যিনি শিক্ষামন্ত্রী ছিলেন তিনি এঁর চেয়ে অনেক বেশী ভাল কাজ করেছিলেন। এবারে ঐ দার্জিলিং বিরাট এরিয়ার জন্য ধার্য করেছেন মাত্র ১০০০ টাকা। এই নিয়ম করে যদি মনে করেন যে দেশের মঙ্গল করতে পারবেন তাহলে আমি বলবো আর যাই হোক না কেন এতে কল্যাণ হবে না দেশের মেরুদণ্ড ভেঙ্গে যাবে। আমরা দেখতে পাচ্ছি যে প্রাইমারী স্কুলে বিনামূল্যে পুস্তক বিতরণ করবার জন্য ছোট ছোট ছেলেমেয়েদের বই কেনার জন্য ১০ লক্ষ টাকা ধার্য করেছিলেন। দেশের কৃষক, সাধারণ শ্রমিক, গরীব লোক যারা বই কিনতে পারেনা—তাদের বিনা পয়সায় বই দেবার জন্য ১০ টাকা ধার্য করেছিলেন—এই সরকার হাতে টাকা পেয়েও বিনামূল্যে পুস্তক বিতরণ না করে মাত্র ১ লক্ষ টাকা খরচ করেছেন। আমি প্রশ্ন করি যেসমস্ত ছাত্রদের পুস্তক বিতরণ করবার জন্য এই এসেম্বলী থেকে টাকা দেওয়া হয়েছিল কেন সেই টাকা খরচ করা হয়নি– কোন উত্তরই আপনারা দিতে পারবেন না। মাত্র ১ লক্ষ টাকা খরচ করেছেন—এবারে ধরেছেন ১ লক্ষ ৬ হাজার টাকা। আজকে সমস্ত হিসাব যদি দেখি তাহলে দেখবো যে improvement of service condition of college teachers, যে সমস্ত প্রফেসার অনেকদিন আন্দোলন করে আসছে এর জন্য তাদের সার্ভিস কণ্ডিসন-এর উন্নতি করবার জন্য এবং তারজন্য নানারকম কমিশনও হয়েছে এবং তাদের কাছে প্রতিশ্রুতিবদ্ধও আছে সেখানে ৪৮ লক্ষ টাকা ধার্য করা হয়েছিল গত বছর এই বিভানসভায়। সেই কলেজ প্রফেসারদের জন্য ওঁরা খরচ করেছেন ১২ লক্ষ টাকা। এই সমস্ত কলেজ প্রফেসাররা তাদের দুঃখ দারিদ্র তুলে ধরেছিল যা আমরা মেনে নিয়েছিলাম, সরকার মেনে নিয়েছিল তারজন্য যে টাকা বরাদ্দ হয়েছিল তা আপনারা খরচ করতে পারলেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেকেণ্ডারী এডুকেশনের জন্য ওঁরা টাকা খরচ করতে চান না এটাই ঠিক—ওঁরা কেবল সেন্টারের দোষ দেন—কিন্তু সেটা ঠিক কথা নয়, টাকা থাকতেও খরচ করতে পারেননি। শুধু একটা জিনিষ করেছেন, সেটা হোল দলবাজী। আমাদের পশ্চিমবঙ্গে আজ পর্যন্ত ২৫০টি স্কুল-এর ম্যানেজিং কমিটি বাতিল করেছেন এবং সেখানে যে আইন ছিল সেই আইনও ওঁরা পালন করেননি। এখানে সি পি. আই সদস্যরা বসে আছে—আজকে কেরালায় অচ্যুত মেননের সরকার সেখানে চলছে—সেখানেও এই রকম ধরণের ঘটনা আমরা দেখতে পাইনি আজকে এখানে সি. পি. এম-রা যে রকম অত্যাচার চালিয়ে যাচ্ছেন। এই ২৫০টি স্কুলের ম্যানেজিং কমিটি বাতিল করে দিয়ে সেখানে প্রশাসক নিয়োগ করেছেন এবং সেখানে কাদের নিয়োগ করেছেন? যে কথা শিক্ষামন্ত্রী বলেছিলেন যে শিক্ষাব্রতী এবং ডিষ্ট্রিক্ট ইন্সপেক্টার অব স্কুল এদের ছাড়া আমরা কাউকে নিয়োগ করবো না—সেখানে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি দেখতে চান আমি দেখাতে পারি বহু জায়গায় সেখানে নিয়োগ করেছেন নিজেদের পার্টির লোককে– প্রত্যেকটিতেই এই রকম হয়েছে। আমি ২/১টি পড়ে দিতে চাচ্ছি—শ্রীসঞ্জীব সেঠিয়া তিনি ৭টি বিদ্যালয়ের প্রশাসক

নিযুক্ত হয়েছেন। একজন লোক যেহেতু তিনি সি. পি. এম কর্মী সেইহেতু তিনি ৭টি ম্যানেজিং কমিটির চেয়ারম্যান নিযুক্ত হয়েছেন।

[4-20—4-30 p.m.]

এখানে বিভিন্ন দলের সদস্যরা রয়েছেন। ফরওয়ার্ড ব্লকের সদস্যরা আছেন, সি পি আই সদস্যরা আছেন, বাংলা কংগ্রেসের সদস্যরাও আছেন, কংগ্রেস সদস্যরাও আছেন। আমি এটা চাচ্ছিনা যে কোন দলের সদস্যদের নিয়ে করুন। আমরা এটাই চেয়েছিলাম যে যদি ম্যানেজিং কমিটি বাতিল করতেই হয় তাহলে সত্যকারের একজন শিক্ষাবিদকে নিয়োগ করুন। কিন্তু দেখুন এখানে পর পর আমার কাছে লিষ্ট রয়েছে, কেবল নিজের দলের লোককেই নিয়েছেন। আমি দু একটি বলে দিই, লিলুয়া টি আর জি আর খেমকা স্কুল, বিশুদ্ধানন্দ সরস্বতী স্কুল, এই রকম পর পর সাতটি নাম রয়েছে। আমি দেখাতে চাইছি কেমন করে নিজেদের দলের লোকদের নিযুক্ত করেছেন। এই যে ননী গোপাল সরকার ইনি একজন এক্স সি পি এম সদস্য, তাকে ভুতনাথ হাই স্কুলে নিয়োগ করা হয়েছে। মোহিনী মোহন স্কুল সি পি এম সদস্যকে নিযুক্ত করেছেন। পর পর এই রকম লিষ্টটা আমি পড়ে দিতে পারি, কিন্তু সময় নষ্ট করবনা। কলেজেও ওঁরা একই ব্যাপার চালাচ্ছেন। কলেজে নির্বাচিত কমিটিকে বাতিল করে দিয়ে এ্যাড্ হক কমিটি করেছেন। দুজন শিক্ষক নির্বাচিত হয়ে আসেন, বাকী নয়জন সদস্যই মনোনীত এবং এঁরা সবাই সি পি এম সদস্য। এমনকি মালদা কলেজে ঐ দুজন পর্য্যন্ত মনোনীত শিক্ষক এবং তারাও সি পি এম দলের। কলেজ শিক্ষায় যা দেখছি সেকেণ্ডারী এডুকেশনে একই ব্যাপার। এ ছাড়া এঁরা আর কি করেছেন? সমস্ত জায়গায় হেড মাষ্টার এবং হেড মিস্ট্রেসদের জোর করে পদত্যাগ করতে বাধ্য করাচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২টি বুলেটিন রয়েছে, ওয়েষ্ট বেঙ্গল হেডমাস্টারস এসোসিয়েশন থেকে বার করা হয়। নভেম্বর মাসে যে বইটা বেরিয়েছে তাতে দেখছি ৫১টা ঘটনা। জোর করে হেডমাস্টার এবং হেডমিস্ট্রেসদের সি পি এম কর্মীরা সই করে নিয়ে পদত্যাগ করতে বাধ্য করেছে। আর ফেব্রুয়ারী মাসে দেখছি ৯টি কেস। এঁরা অকথ্য অত্যাচার করছেন, প্রধান শিক্ষক এবং শিক্ষিকার কাছ থেকে লিখিয়ে নিচ্ছেন। একটা জায়গাও নেই, প্রত্যেক জায়গায় করছেন। আপনি যদি দেখেন তাহলে দেখবেন, শুধু প্রধান শিক্ষক এবং শিক্ষিকাই নয়, এদের সঙ্গে যাদেরই মিল হবেনা মতের তাদের সাথে দিচ্ছেন তা সে ফরওয়ার্ড ব্লকেরই হোক আর অন্য দলেরই হোক, তাকে ঘেরাও করে পদত্যাগ করাবার চেষ্টা করছেন। এইভাবে আজকের দিনে এঁরা পশ্চিমবাংলার বুকের উপর অরাজকতা সৃষ্টি করছেন, এভাবে সুষ্ঠু শিক্ষা হতে পারেনা। আপনারা তো পার্টিবাজী করেন। শুনে আপনি আশ্চর্য্য হবেন মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, জেলা স্কুল বোর্ডগুলিতে কি জিনিষ করেছেন। তাতে আপনি দেখবেন এ বি টি এ সার্কুলার দিয়েছে, কি সার্কুলার জানেন? সার্কুলারে লিখেছেন সি পি এম সদস্য না হলে স্কুলে নিযুক্ত করা হবেনা।

**শ্রীসাধন গুপ্ত :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, উনি এই মাত্র যে সার্কুলার রেফার করেছেন, তাঁর কর্ত্তব্য হচ্ছে সেই সার্কুলার আপনার টেবিলে উপস্থিত করা, যাতে আমরা দেখতে পারি।

**মিঃ ডেপুটী স্পীকার :** Mr. Ghosh, after your speech, please hand over the circular to me.

**শ্রীতরুণকান্তি ঘোষ :** আই উইল ডু ইট। এ বি টি এ টেষ্ট তৈরী করে। সেই এ বি টি এ-এর হি ইজ দি প্রেসিডেন্ট, কিন্তু সেই টেষ্ট পেপার পাওয়া যায়না বাজারে, বেশী দাম দিয়েও কিনতে পাওয়া যায়না। ফর ইয়োর ইনফর্মেশন এটা বলছি। আজকে দেখতে পাচ্ছি গত

তিন মাসে সেকেণ্ডারী এডুকেশনের যে সমস্ত স্কুলগুলিতে শিক্ষকরা আছেন তাঁরা মহার্ঘ ভাতা পাচ্ছেননা।

এই মহার্ঘ ভাতা তাঁরা পাচ্ছেননা এবং এটা একবার নয়, বার বার এই জিনিষ ঘটেছে যে তাঁরা ঠিক সময় মহার্ঘ ভাতা, মাইনে প্রভৃতি পাচ্ছেননা। তারপর আমি বলতে চাই, এই রাজ্যের সাধারণ বিদ্যালয়ের শিক্ষকদের জন্ম পেনসন স্কীম চালু করবার কথা হয়েছিল। এঁরা বার বার তাঁদের কাছে একথা বলেছেন, তাঁদের সমর্থন পাবার জন্ম বলেছেন, কিন্তু আপনি শুনে আশ্চর্য হবেন সেই পেনসন স্কীম এঁরা চালু করেননি। ওই সমস্ত দরিদ্র শিক্ষকরা যখন চাকুরী থেকে চলে যাবেন তাঁদের দায়িত্ব এঁরা নিতে চাননা। তারপর, কলেজ টিচারদের সম্বন্ধে এই শিক্ষামন্ত্রী এবং বর্তমান সরকার অনেক কথা বলেছিলেন। কিন্তু আমি একটা জিনিষ আপনার সামনে পড়ছি যেটা শুনিলে আপনি আশ্চর্যা হবেন। কলেজ এ্যাণ্ড ইউনিভার্সিটি টিচার্স এ্যাসোসিয়েসন থেকে গত ২৪।২।৭০ তারিখ তাঁকে যে চিঠি লিখেছেন তাতে তাঁরা লিখেছেন, Full one year after your assumption of office the manifold problems of the college and University teachers are nowhere near solution. In many cases the Government has conceded the justness of our demands and promised to meet them, but adequate steps do not seem to have been taken to honour the problems. In respect of some, the Government has failed to make up its mind as yet and showed daplorably ambivalent attitude. You, yourself, promised our deputation on 16-7-69 that Government D. A would be paid on monthly basis from that very month. The promise has not since been honoured and you expressed your inability to honour the same on 17-12-69. স্পনসর্ড কলেজ সম্বন্ধেও ওই একই ব্যাপার। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি সাধারণ মানুষ, ছাত্র এবং শিক্ষকদের তরফ থেকে বলতে চাই, যুক্তফ্রন্ট সরকারের এই অপদার্থ মন্ত্রী যিনি মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির লোক তিনি শিক্ষা দপ্তর হাতে নিয়ে শিক্ষা বিস্তারের চেষ্টা না করে মানুষের মেরুদণ্ড ভেঙ্গে দিচ্ছেন এবং ছাত্রদের ভবিষ্যতের বন্দুকের খোরাক হিসাবে তৈরী করছেন। আজকে চারিদিকে কি হচ্ছে? স্কুলে ঘেরাও হচ্ছে, হাতাহাতি হচ্ছে, মাষ্টারদের মারছে। আমাদের দেশে একটা ঐতিহ্য ছিল যে, গুরুর প্রতি শ্রদ্ধা দেখাতে হবে। কিন্তু আজকে দেখছি শিক্ষকদের অপমান করা হচ্ছে। আমাদের তরফ থেকে আমরা কখনও এই বাজেট সমর্থন করিনা, কারণ এই অপদার্থ সরকারকে টাকা দিলেও তাঁরা খরচ করতে পারেননা এবং যদি খরচ করেন তাহলে সেটা দলীয় স্বার্থে খরচ করবেন। কাজেই আমি এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগোকুলানন্দ রায়ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এই হাউসে মাননীয় শিক্ষামন্ত্রী এবং ক্রীড়ামন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি ১/১টি কথা আপনার সামনে বলতে চাই। এই বাজেট বক্তব্য রাখতে গিয়ে আমাদের বিরোধীদলের তরুণবাবু অনেক লাগ সৈ কথা বললেন শুনলাম। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি জানেন বাংলাদেশে বিজ্ঞান ভিত্তিক শিক্ষা না থাকার জন্ম, গণতান্ত্রিক শিক্ষা না থাকার জন্য এবং জাতীয় শিক্ষানীতি এখানে একেবারে না আসার জন্ম যে দায়িত্ব সেই দায়িত্ব হচ্ছে কংগ্রেস সরকারের। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, যিনি আজ এখানে শিক্ষকদের জন্ম, ছাত্রদের জন্ম এবং বাংলাদেশের মানুষের জন্ম দরদ দেখালেন সেই তরুণবাবুকে স্মরণ করিয়ে দিতে চাই, শিক্ষকদের প্রতি তাঁদের দরদের কথা আমরা জানি। ১৯৫৪ সালে বাংলাদেশের মাধ্যমিক শিক্ষকগণ যখন তাঁদের দাবীতে ডালহাউসী স্কোয়ারে অবস্থান করছিলেন তখন তরুণবাবুদের কীর্তির কথা নিশ্চয়ই বাংলাদেশের শিক্ষক এবং মানুষরা ভুলে যাননি।

[4-30—4-40 p.m.]

সেদিন শুধু ডালহাউসী স্কোয়ারে নয়, সারা কলকাতার শিক্ষদের উপর গুলি চালানোর জন্য তারা শিক্ষকদের প্রতি কিরকম সম্মান প্রদর্শন করেছিলেন—তারা সম্মান প্রদর্শন করেছিলেন ১৯৫৬ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত বাংলাদেশের প্রাথমিক শিক্ষক, মাধ্যমিক শিক্ষক, কলেজ এবং বিশ্ববিদ্যালয়ের শিক্ষকগণ যখন তাদের দাবি দাওয়ার ভিত্তিতে বিধানসভার গেটে এসে অবস্থান করেছেন তখন দেখা গেছে—এই নজীর দেখাতে পারবেন না যে তরুণবাবুদের একজন মন্ত্রী বা একজন কংগ্রেসী এম. এল. এ, বা নেতা একটা সৌজন্যমূলকভাবে তারা শিক্ষকদের সঙ্গে দেখা করেছেন। গত ২২ বছর এই জিনিস কোনদিন হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৬৬ সালের ঘটনা শিক্ষক আন্দোলনের ইতিহাসে যা স্বর্ণাক্ষরে লেখা থাকবে, সেই সময়ের কথা আমি তরুণবাবুদের মনে করিয়ে দিতে চাই। যখন বাংলা দেশের প্রাথমিক শিক্ষক এবং মাধ্যমিক শিক্ষকে সমস্ত জেলখানাগুলি ভরে গিয়েছিল, তারা শিক্ষকদের প্রতি এইভাবে দরদের নমুনা দেখিয়েছিলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ছাত্রদের প্রতি তিনি দরদ দেখিয়ে তাঁর বক্তব্য রেখেছেন। তিনি কি ভুলে গেছেন যখন নুরুল ইসলাম এবং আনন্দ হাইতের মত ছাত্রকে তারা গুলি করে মেরেছিলেন। তাদের সেই রক্ত মাখা হাত নিয়ে আজকে ছাত্রদের প্রতি কিভাবে দরদ দেখাতে পারেন বুঝতে পারছিনা। অতীত ইতিহাসের কথা কি তারা ভুলে গেছেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাংলাদেশে শিক্ষাক্ষেত্রে যে দুরবস্থা সৃষ্টি হয়েছে, তার জন্য ঐ কংগ্রেস সরকার দায়ী। ১৯৩০ সালে ইংরাজ আমলে একটা শিক্ষা আইন গঠিত হয়েছিল বাংলাদেশের গ্রামাঞ্চল প্রাথমিক শিক্ষা পরিচালনার জন্য। কিন্তু দুঃখের বিষয় এবং অত্যন্ত লজ্জার কথা যে গত ২২বছর ধরে একক সংখ্যা গরিষ্ঠ শক্তি হিসাবে এই কংগ্রেস দল বাংলাদেশের শাসন পরিচালনা করা সত্বেও তারা একটা সার্বিক প্রাথমিক শিক্ষা আইন গঠন করতে পারলেন না এবং এই না করার ফলে আজকে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে আজকে একটা চরম বিশৃঙ্খলা চলছে। এটা আমরা জানি যে গ্রামাঞ্চলে প্রাইমারী স্কুল আছে যেখানে চতুর্থ শ্রেণী পর্য্যন্ত পড়ানো হয় এবং বেসিক স্কুল আছে যেখানে পঞ্চম শ্রেণী পর্যন্ত পড়ানো হয় এবং জি, এস, এফ, টি, এই রকম বিভিন্ন ধরনের প্রাথমিক বিদ্যালয় গ্রামাঞ্চলে আছে। একটা কথা স্বীকার করা যায় যে গ্রামাঞ্চলের ক্ষেত্রে চতুর্থ শ্রেণী পর্য্যন্ত অবৈতনিক প্রাথমিক শিক্ষা চালু হয়েছে, কিন্তু শহরের ক্ষেত্রে কোন্ অবস্থা সৃষ্টি হয়েছে, সেটা আমাদের ভেবে দেখার দরকার আছে। ১৯৬৩ সালে বাংলাদেশের শহরে যে প্রাথমিক শিক্ষা আইন চালু করা হলো, যে আইনের বলে বাংলাদেশের পৌরসভার পরিচালনাধীন এলাকার প্রাথমিক শিক্ষার দায়িত্ব সরকার হাতে নিতে পারতেন, তা তারা নিলেন না। মাত্র ৮৮টি মিউনিসিপ্যালিটির মধ্যে কেবলমাত্র ১৭টি মিউনিসিপ্যাল এরিয়ায় নিলেন। বাংলাদেশে মাধ্যমিক শিক্ষা একটা সংস্থা দ্বারা পরিচালিত হয়, কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রাথমিক শিক্ষার কোন মা-বাপ নেই। গ্রামে পরিচালিত হয় এক সংস্থার দ্বারা, সেই সংস্থা হচ্ছে জেলা স্কুল বোর্ড। এই জেলা স্কুল বোর্ডগুলি গত ২০ বছরে এক একটা কংগ্রেসের দুর্নীতির ঘাঁটি এবং চুরির আড্ডাখানা—এই অবস্থায় ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি জানি কারণ ১৯৬০ সাল থেকে ঐ স্কুল বোর্ড বাতিল হওয়ার দিন পর্য্যন্ত আমি বর্ধমান জেলার স্কুল বোর্ডের সদস্য ছিলাম। আমি দেখেছি যে সেখানে যে কংগ্রেসীরা ছিল, ঐ তরুণবাবুর বন্ধুরা, তারা ঐ স্কুল বোর্ডের যে টাকা, সেই টাকা থেকে কেটে নিয়ে একটা সেপারেট এ্যাকাউন্ট করা হয়েছিল, এই রকম ভাবে করা হয়েছিল, যার হিসাব স্কুল বোর্ডে রাখা হয়নি। ১৯৫৪-৫৫ সালে—১৯৫৫-৫৬ সালের অডিট রিপোর্টে বলা হয়েছিল যে কোন সেপারেট এ্যাকাউন্ট খোলা যায়না, এবং সেই টাকা তছরূপ করা হয়েছে এবং তার কোন হিসাব স্কুল বোর্ডে পেশ করা হয়নি।

আমি জানি গত ১০বৎসর ধরে বর্ধমান জেলা স্কুল বোর্ড সেইখানে স্কুলের গৃহ নির্মাণের নাম করে কেমন করে কংগ্রেসের সম্পাদক ও সভাপতি ৮ লক্ষ টাকারও বেশী টাকা দেওয়া হয়েছিল। সেই টাকা

নিয়ে গিয়ে তাতে স্কুলের গৃহনির্মাণ হয়নি। ব্যক্তিগত স্বার্থে ব্যবহার করেছেন এটাই বলতে পারি যে কারণে এই টাকা খরচ করার কথা, তা করা হয়নি, এবং সেই টাকা আদায় করার জন্য জেলা স্কুল বোর্ডের অনেক মামলা করতে হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলকাতা হল বাংলাদেশের প্রাণ-কেন্দ্র। আমাদের তরুণবাবুরা গত ২২ বৎসর ধরে এই কলকাতায় প্রাথমিক শিক্ষার জন্য কি করেছেন ? ব্রিটিশ আমলে ২৪২টা প্রাথমিক বিদ্যালয় কলকাতা করপোরেশানের পরিচালনায় ছিল। গত ২২বৎসরে এদের রেকর্ড হচ্ছে এরা মাত্র অবৈতনিক প্রাথমিক বিদ্যালয় করতে পেরেছেন ২টি আমরা সকলেই জানি কলকাতা করপোরেশান এদেরই সাকরেদদের হাতে এতদিন ছিল। এই কলকাতা শহরে ৫৬ হাজার ছাত্রছাত্রী যারা বিনা বেতনে পড়ার সুযোগ পায় আজ এখনো ১৯৫০ সালে যখন সংবিধানের ৪৫নং ধারায় বলা হয়েছে এই সংবিধান তৈরী হবার ১০ বৎসরের মধ্যে ৬ থেকে ১৪ বৎসরের সমস্ত বালক বালিকাদের অবৈতনিক বাধ্যতামূলক শিক্ষা দেওয়া হবে। সে জায়গায় কলকাতায় ৩ লক্ষ ৪ হাজার ছাত্রছাত্রীর মধ্যে ৫৬ হাজার ছাত্রছাত্রীর বিনা বেতনে পড়ার সুযোগ পায়। ১লক্ষের মত ছাত্রছাত্রীকে প্রাথমিক বিদ্যালয়ে বেতন দিয়ে পড়তে হয় এবং ২ লক্ষ ছাত্রছাত্রীকে শুধু কলকাতায় আজও তাদের পড়ার ব্যবস্থা নেই। আমি জিজ্ঞাসা করি কে এর জন্য দায়ী ? কংগ্রেস সরকারই এর জন্য দায়ী এবং সেই কংগ্রেস সরকারের শিক্ষা নীতি এর জন্য দায়ী। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি গত ২০ বৎসর ধরে শিক্ষাক্ষেত্রে চরম দুর্নীতি এবং অরাজকতা চলেছে এবং তার বিরুদ্ধে অন্তত যুক্তফ্রন্ট সরকার এবং তার শিক্ষামন্ত্রী একটা শক্তিশালী দৃঢ়পদক্ষেপ গ্রহণ করেছেন এটা অভিনন্দন যোগ্য। বাংলাদেশে যে ঘুঘুর বাসাগুলি ছিল সে স্কুলগুলিতে শিক্ষকদের নানারকম নির্যাতন এবং নানারকম দুর্নীতির আড্ডা ছিল। সেই স্কুলবোর্ডগুলিকে যুক্তফ্রন্ট সরকার বাতিল করে দিয়েছেন। শুধু এই একটি কাজের জন্যই বাংলাদেশের মানুষের কাছে ও শিক্ষাক্ষেত্রে যুক্তফ্রন্ট সরকার এবং তার শিক্ষামন্ত্রী নিশ্চয়ই স্মরণীয় হয়ে থাকবেন এইকথা আমি একজন শিক্ষক হিসাবে বলতে পারি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাংলা দেশে প্রাথমিক স্কুলের ক্ষেত্রে যে অবস্থার সৃষ্টি হয়েছে তা নিরসনের জন্য যুক্তফ্রন্ট সরকারের নীতি ঘোষিত হয়েছে অর্থাৎ সার্বিক প্রাথমিক শিক্ষা আইন তৈরী করে এবং এই অধিবেশনের মধ্যে তা পাশ করা এটা, এতে নিঃসন্দেহে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে যে অরাজকতা যে বিশৃঙ্খলা চলেছে তার অবসান ঘটবে বলে মনে করি। এরপরে আমি মাধ্যমিক শিক্ষা—সেকেণ্ডারী এডুকেসান—বাংলাদেশে যা চলেছে সেই মাধ্যমিক শিক্ষা, পর্ষদ পক্ষে চালায় মাধ্যমিক শিক্ষা পর্ষদ এবং স্কুল ম্যানেজিং কমিটি। স্কুল ম্যানেজিং কমিটির অপ্রতিহত ক্ষমতা। গত ১৬-১৮ বৎসর ধরে এক একটা ম্যানেজিং কমিটি চলেছে যদিও বিধানে আছে যে ৩ বৎসর করে এবং স্পেসাল রেকমেনডেসানের বলে ৪বৎসর থাকতে পারবে তবুও সেখানে ১৬-১৮ বৎসর পর্য্যন্ত এই ম্যানেজিং কমিটি ক্ষমতা আঁকড়ে বসে আছে ও তা বাড়িয়ে চলেছে। সেই ম্যানেজিং কমিটিগুলি বিভিন্ন হেড থেকে অন্য হেডে টাকা নিয়ে গিয়ে খরচ করে। চুরি, বেআইনীভাবে শিক্ষক নিয়োগ, বেআইনীভাবে শিক্ষক কে ডিসচার্য করে এই সমস্ত নানান ধরনের দুর্নীতিমূলক কাজ তারা করে চলেছেন এবং গত কংগ্রেস রাজত্বে তাদের বাধার সৃষ্টি করা যায়নি কারণ কংগ্রেসের বড় বড় নেতারাই তারসঙ্গে জড়িত ছিলেন। স্কুলবোর্ডের কর্তৃপক্ষ যারা ছিলেন সভাপতি ইত্যাদি পদে তারা ছিলেন বাংলাদেশের ধুরন্ধর নেতা। যেমন ২৪-পরগণায় ছিলেন হংসধ্বজ ধাড়া এবং হুগলীর ছিলেন বঙ্গেশ্বর অতুল্য ঘোষ। ঠিক তেমন-ভাবে এদের দোসর বিভিন্ন স্কুলগুলি দখল করে বহু টাকা তছনছ করেছে।

[4-40—4-50 p.m.]

যুক্তফ্রন্ট সরকারের আমলে তার একটা ব্যবস্থা করা গেছে এবং সেই কারণে যুক্তফ্রন্ট সরকার এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করতে বাধ্য হয়েছেন। স্যার, এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগের ব্যাপারে ১১০জন

সরকারী অফিসারকে নিয়োগ করা হয়েছে এবং ৬৫জন এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হয়েছে যাঁরা শিক্ষাবিদ, শিক্ষার সঙ্গে যুক্ত এবং শিক্ষা সম্পর্কে যাঁদের অভিজ্ঞতা আছে। এসম্পর্কে অনেক সমালোচনা আমরা শুনতে পাই। তরুণকান্তি ঘোষ মহাশয় অনেক সমালোচনা করলেন, কিন্তু একটা কথা যদি তিনি বলতেন যে—এই এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ কাকে করা হল না করা হল এটা বড় কথা নয়, কি দুর্নীতির জন্য, কি অপরাধের জন্য এই এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হয়েছে এবং সেই অপরাধের জন্য সেই সমস্ত কমিটির বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা অবলম্বনের যদি তিনি আবেদন রাখতে পারতেন তাহলে বুঝতাম সত্যিকারে দুর্নীতির বিরুদ্ধে তাঁর বক্তব্য আছে এবং বাংলাদেশের মানুষ তা শুনত। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এ হচ্ছে একটা আলোচনা, এই আলোচনার ভিত্তিতে বাংলাদেশের কাছে তাঁরা তাঁদের বক্তব্য রাখতে চেষ্টা করেছেন। আমরা দেখেছি, মাধ্যমিক শিক্ষা-ক্ষেত্রে সেকেণ্ডারী বোর্ড অব এডুকেশান যে আইন ছিল ১৯৫০ সালের এবং ১৯৬৩ সালের তাতে করে সেটা ছিল এই দুর্নীতিগুলি বাঁচিয়ে রাখার আইন। সেজন্য যুক্তফ্রন্ট সরকার যে অর্ডিনান্স করেছেন সেই আইনকে পরিবর্তিত করার জন্য তাতে এইকথা বলতে পারি যে বাংলাদেশে মাধ্যমিক শিক্ষাক্ষেত্রে সত্যিকার একটা সুষ্ঠ আবহাওয়া সৃষ্টি করা গেছে এবং নিশ্চয়ই এই কাজের জন্য শিক্ষামন্ত্রী এবং যুক্তফ্রন্ট সরকার বাংলাদেশের মানুষের কাছে অভিনন্দনের পাত্র। মাধ্যমিক শিক্ষা-ক্ষেত্রে বাংলাদেশের শিক্ষামন্ত্রী বিধি ব্যবস্থা মত ব্যবস্থা অবলম্বন করেছেন। এবং সেই ব্যবস্থার ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে যে দুর্নীতি অপচয় চলেছে তাকে বন্ধ করার ব্যবস্থা করা গেছে। শিক্ষাক্ষেত্রে যে অরাজকতার সৃষ্টি হয়েছে তাতে আজও ৮ম শ্রেণী পর্য্যন্ত শিক্ষাকে চালু করা গেল না বিনা বেতনে তার জন্য দায়ী হচ্ছে কংগ্রেস সরকার ও তার ২০বছরের কর্মনীতি। স্যার, ৮ম শ্রেণী অর্থাৎ ৬ থেকে ১৪ বছর পর্য্যন্ত শিক্ষা চালু করার ঘোষণা যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে দেওয়া হয়েছে। সেই নীতিকে কার্য্যকরী করতে গেলে যে জোরসের দরকার তা বাংলাদেশের হাতে নেই। এই কথা নিশ্চয়ই বলতে পারি এতে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব আছে। সংবিধানে যদি এই শিক্ষাকে চালু করার স্বীকৃতি থাকে তাহলে এই কথা বলতে পারি কেন্দ্রীয় সরকারের এতে দায়িত্ব আছে। আমরা জানি তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে ৫৩ কোটী টাকার দায় ছিল এই দেশের শিক্ষার জন্য, ৪র্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৩৫ কোটী টাকা দেবার কথা ঘোষণা করে তারপরে বাৎসরিক ৪·৬০ কোটী টাকা তাঁরা দিয়ে চলেছেন অর্থাৎ তারা তাদের দায়িত্ব পালন করছেন না। সেজন্য আমার মনে হয় এটা আজকে ভাববার কথা যে শুধু বাংলাদেশ নয় যে-কোন দেশের শিক্ষাই হচ্ছে একমাত্র জিনিষ এটা যদি সমালোচনার দিক থেকে বলতেন তাহলে নিশ্চয়ই আমরা তাদের কথা গ্রহণ করতে রাজী আছি। আজকে যদি তারা বলেন যে শিক্ষা বিজ্ঞানভিত্তিক হবে, যে শিক্ষা জাতীয় শিক্ষা হবে সেই শিক্ষা বাংলাদেশে চালু করা উচিত, তাহলে আমরা তাদের কথা গ্রহণ করতাম। সেই শিক্ষা চালু করার জন্য কেন্দ্রীয় সরকারের যে আর্থিক দায় সেটা পালন করার জন্য বাংলাদেশের যুক্তফ্রন্ট সরকার যে আন্দোলনের আহ্বান জানিয়েছেন সেই আহ্বানে তারাও সামিল হবেন তাহলে এটাই মনে হত যে সত্যকারের বাংলাদেশে শিক্ষার স্বার্থের কথা তাঁরা চিন্তা করেন এবং বাংলাদেশের মানুষ নিশ্চয়ই সেটা ভাল চোখে দেখতেন।

সুতরাং একথা আমি বলতে চাই আজকে বাংলাদেশের শিক্ষা ব্যবস্থার যে চরম অবনতি, এটা যে বিজ্ঞানভিত্তিক হয়নি, জাতীয় শিক্ষানীতি গৃহীত হয়নি এবং প্রাথমিক শিক্ষাক্ষেত্রে এবং শিক্ষার সর্বস্তরে যে বিশৃঙ্খলা তারজন্য দায়ী হচ্ছে অতীতের কংগ্রেস সরকার। এই কথা বলে আমি ব্যয়-বরাদ্দ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায়ঃ** স্যার, অন এ পয়েণ্ট অফ অর্ডার। মাননীয় সদস্য শ্রীতরুণকান্তি ঘোষ তাঁর বক্তৃতায় একটা সারকুলারের উল্লেখ করেছিলেন এবং তিনি প্রতিশ্রুতি

দিয়েছিলেন সেই সারকুলার আপনার টেবিলে দেবেন। তিনি তা দিতে পারলেন না এবং হাউস থেকে বেরিয়ে গেলেন। আমরা কথা হচ্ছে, হয় তিনি এটা প্রমাণ করুন এবং সারকুলার দিন, আর তা না হলে বুঝতে হবে তিনি সভাকে বিভ্রান্ত করার জন্য এটা করেছেন। এইভাবে অসত্য কথা বলে জোচ্চুরী করে বেরিয়ে গেলে হবে না এবং এটা যদি না দিতে পারেন It must be expunged. তিনি সভাকে বিভ্রান্ত করার জন্য এটা করেছেন। এটা প্রিভিলেজ কমিটিতে দেওয়া উচিত। উনি সার্কুলার না দিয়ে পালিয়ে গেলেন।

**Mr Deputy Speaker** : If any honourable Member refer to any Government circular, if he assure that the authenticated copy of that circular would be placed on the table and if he fails to submit that circular the Members will judge and may hold that the point he has stated or which he has attempted to establish, is not worthy of any credit or sufficient to be taken cognizance of. I cannot enforce the Member that he must place the circular to which he has referred to. Only if a Minister goes through or quotes some lines from a document, he is, according to rules bound to place that document. So in this case if the honourable Member fails to place that document he has referred to, on the table, the contention he has made may not be given much importance.

**শ্রীতরুণকান্তি ঘোষ** : আমার সম্বন্ধে বলা হচ্ছে আমি পালিয়ে গিয়েছি। আমি যা বলেছি তা আমার ইনফরমেশনের উপর বলেছি। আমি সেই সারকুলার আনবো এবং যদি জোগাড় করতে পারি তাহলে দেব।

**Mr. Deputy Speaker** : The Member is assuring the House that he will bring the authenticated copy of that circular and will place it on the table.

**Shri Amritendu Mukherjee** : On a point of order, Sir, that is a forged document. Therefore what he said by quoting that document should be expunged.

**Mr. Deputy Speaker** : That cannot be expunged because that is not the procedure He has assured that he will place the document If he fails to place that document, the honurable Members may draw the conclusion accordingly. Whether a document is forged or not cannot be decided unless that is before the House. No other rulling can be passed on that.

**Kumar Jagadish Chandra Sinha** : মিঃ ডেপুটী স্পীকার স্যার, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় আজকে যে ব্যয় বরাদ্দের দাবী আমাদের এখানে উপস্থিত করেছেন আমরা ভেবেছিলাম, মাননীয় শিক্ষামন্ত্রী নিজে একজন শিক্ষাবিদ, অন্তত তিনি তাই বলে দেশের সামনে ক্লেম করেন, তিনি বলেন তিনি শিক্ষাবিদ, তিনি এতদিন হেডমাষ্টার হিসাবে বাংলাদেশের বিখ্যাত কয়েকটি স্কুলে চাকরী করেছেন, তাঁর কাছ থেকে আশা করেছিলাম যে বাজেট কি যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে আজকে সভায় পেশ করেছেন সেটায় একটা নূতনত্ব থাকবে। আমরা দেখেছি যে তিনি নূতনত্বের কিছু করতে পারেননি। উল্টে শিক্ষা ব্যবস্থা বর্তমানে যেটা বাংলাদেশে আছে সেই শিক্ষা ব্যবস্থাকে একদম কুক্ষিগত করে তাঁর দলের এক অংশে পরিণত করেছেন।

[4-50—5-00 p.m.]

এই বিযুক্তফ্রন্ট সরকারের শিক্ষামন্ত্রী উপযুক্ত, কি অনুপযুক্ত সেকথা বলছিনা—কোন কোন সদস্যদের মতে তিনি অনুপযুক্ত। কিন্তু দেখতে পাচ্ছি তিনি শিক্ষা ব্যবস্থাকে বানচাল করার জন্য

কেননা রাস্তায় চলেছেন। প্রাইমারী এডুকেশান সম্পর্কে তিনি অনেক কথা বলেছেন, কিন্তু বহু গ্রাম আজও Primary Education পায়নি। আমি বলছি ১৪টি জেলায় ২৪ হাজার ৭৬৪টি গ্রামে কোন প্রাথমিক বিদ্যালয় নেই। অথচ তিনি গত বছরে বলেছিলেন যে অষ্টম শ্রেণী পর্যন্ত এখানে মাধ্যমিক শিক্ষাক্ষেত্রে বিনা বেতনে পড়ানোর ব্যবস্থা করবেন এবং যেসব জায়গায় Primary School নেই সেসব গ্রামে তা করবেন। কিন্তু তার পরিবর্তে আমরা দেখতে পাচ্ছি ১৪টি জেলায় ২ হাজার ৭৬৪টি গ্রামে কোন প্রাথমিক বিদ্যালয় নেই। এই প্রসঙ্গে তিনি উল্লেখ করেছেন যে তাঁর দপ্তরে আর্থিক অভাব আছে। এক্ষেত্রে আমি আপনার মাধ্যমে কবিগুরু রবীন্দ্রনাথের কয়েকটি কথা মনে করিয়ে দিচ্ছি—"কাগজে পড়লুম সম্প্রতি দেশে প্রাথমিক শিক্ষা প্রবর্তন উপলক্ষে হুকুম পান যে প্রজাদের কান মলে শিক্ষাকর আদায় করার এবং আদায়ের ভার পাড়ার জমিদারদের উপরে। অর্থাৎ যারা অমনিতেই আধমরা হয়ে রয়েছে, শিক্ষা ছুতো করে তাদেরই মার বাড়িয়ে দেওয়া। শিক্ষাকর চাই বই কি, নইলে খরচ যোগাবে কিসে? কিন্তু দেশের মঙ্গলের জন্য যে কর, কেন দেশের সবাই মিলে সে কর দেবে না? Civil Service আছে। Military Service আছে, Governor Viceroy ও তাঁদের সদস্যবর্গ আছেন, কেন তাঁদের পরিপূর্ণ পকেটে হাত দেবার জো নেই? তাঁরা কি চাষীদের অন্নের ভাগ থেকেই বেতন নিয়ে ও পেনসন নিয়ে অবশেষে দেশে গিয়ে ভোগ করেন না? পাটকলে যেসব বড় বড় বিলাতী মহাজন পাটের চাষীর রক্ত দিয়ে মোটা মুনাফার সৃষ্টি করে দেশে রওনা করে, সেই মৃতপ্রায় চাষীদের শিক্ষা দেবার জন্য তাদের কোন দায়িত্ব নেই? যেসব Minister শিক্ষা আইন পাশ নিয়ে ভরা পেটে উৎসাহ প্রকাশ করেন তাঁদের উৎসাহের কানাকড়ি মূল্যও কি তাঁদের নিজেদের তহবিল থেকে দিতে হবেনা? একেই বলে শিক্ষার জন্য দরদ? আমি তো একজন জমিদার। আমার প্রজাদের প্রাথমিক শিক্ষার জন্য কিছু দিয়েও থাকি, আরো যদি দিতে হয় তো তাও দিতে রাজী। কিন্তু এই কথাটা প্রতিদিন ওদের বুঝিয়ে দেওয়া দরকার হবে যে আমি তাদের আপন লোক, তাদের শিক্ষায় আমারই মঙ্গল ইত্যাদি।" জনদরদী তথাকথিত শিক্ষা ও শিক্ষকদরদী শিক্ষমন্ত্রীর যদি বাজেট দেখি তাহলে দেখব গ্রামে অন্ততঃ পঞ্চমশ্রেণী পর্য্যন্ত অবৈতনিক শিক্ষাব্যবস্থার কথা ওতে নেই। স্ত্রী-শিক্ষা যাতে তিনি ব্যয়-বরাদ্দ হ্রাস করেছেন। কংগ্রেস আমলে ২২ বছরে কিছু করা হয়নি কিন্তু আপনারা এক বছরে শিক্ষা-মন্দিরগুলিকে ধ্বংসের পথে নিয়ে গেছেন। পাহাড় ও সুন্দরবন অঞ্চলে শিক্ষা প্রসারের কোন ব্যবস্থা নেই।

স্যার, তারপর অষ্টম শ্রেণী পর্য্যন্ত আজকে শিক্ষামন্ত্রীর বড় বিঘোষিত নীতি, সেই নীতি অনুসারে আমরা অষ্টম শ্রেণী পর্যন্ত কোন জায়গায় যে ফ্রি এডুকেশন হবে এইরকম কথা তিনি বলতে পারলেন না, বরং উল্টোটা বললেন যে গভর্ণমেন্টের বিবেচনাধীন আছে। স্যার, আপনার স্মরণ আছে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিতর্কের সময় এই বিষয় আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম যে এই শিক্ষা দপ্তরের তরফ থেকে একটা সম্পূর্ণ নীতি ঘোষিত হওয়া উচিত। কেননা আজকে গ্রামাঞ্চলে এবং কলকাতার অনেক স্কুলের খবর আমি জানি সেখানে অষ্টম শ্রেণী পর্যান্ত বেতন দিতে হবেনা লোকের মনে এই আশ্বাস থাকায় ছেলেরা তাদের বেতন দেওয়া বন্ধ করেছে। সেই বেতন বন্ধ করায় শিক্ষকরা তাঁদের মাসের বেতন পাচ্ছেন না। সেইজন্য শিক্ষামন্ত্রী মহাশয়ের উচিত একটা নির্দিষ্ট নীতি এখানে ঘোষণা করা এবং সেই আবেদন আমি করছি। কেননা তিনি শিক্ষক দরদী, তথাকথিত শিক্ষক দরদী, যদি শিক্ষক মহাশয়দের প্রতি তাঁর দরদ থাকে, যদি তিনি সত্যিসত্যিই তাঁদের উপকার চান তাহলে ঘোষণা করুন যে আপনাদের যুক্তফ্রন্ট সরকার বা বিযুক্তফ্রন্ট সরকার এই নীতি গ্রহণ করেছেন বটে, কিন্তু তাঁরা এখনই এই অষ্টম শ্রেণী পর্য্যন্ত বিনা পয়সায় শিক্ষাব্যবস্থা চালু করতে পারছেন না। স্যার, ক্যালকাটা

ইউনিভার্সিটি যদি দেখি তাহলে আমরা দেখতে পাবো যে এডুকেশন ডিপার্টমেন্টের কাছে বহু টাকা তাদের পাওনা হয়ে রয়েছে। ক্যালকাটা ইউনিভার্সিটির ১৯৬৯-৭০ সালে এবিষয় ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্ট রেট অনুসারে ডি, এ, দেবার জন্য ৪ লক্ষ টাকা তাদের পাওনা। তারা চিঠি লিখেছে, আবেদন জানিয়েছে কিন্তু ফল হয়নি। স্যার, আপনি যদি দেখেন, যে ইউ. জি. সির যে সমস্ত গ্রাণ্ট, পাঁচ বছরে যে সমস্ত পোষ্ট ক্রিয়েট করা হয়েছিল পাঁচ বছর পরে ইউ, জি, সি, তাদের দায়িত্ব তুলে নেয় অথচ আজকে বিশ্ববিদ্যালয়ের যে অবস্থা তাতে তাদের টাকা পয়সা যে সমস্ত তাদের কাছে গচ্ছিত ছিল সেই টাকা তারা ব্যাঙ্কের কাছে ওভার ড্রাফট নিয়ে দৈনন্দিন খরচা চালাচ্ছে অথচ আজকে তারা বাংলাদেশের সরকারের কাছে আবেদন নিবেদন করেও পাচ্ছে না। এই নূতন এ্যাক্ট চালু হবার পর এই খরচ নূতন করে বিশ্ববিদ্যালয়ের ঘাড়ে চাপিয়ে দেওয়া হয়েছে। এই এক লক্ষ ৭৫ হাজার টাকা স্যার, আমরা এই সরকারের কাছে এইটুকু অন্ততঃ আশা করবো যে বিশ্ববিদ্যালয়ের এই ১ লক্ষ ৭৫ হাজার টাকা যেটা এই নূতন চালু হবার জন্য বিশ্ববিদ্যালয়ের বেশী খরচ হচ্ছে সেই টাকাটা দেবেন। কর্মীদের গভর্ণমেন্ট রেট অনুযায়ী যে টাকাটা তাদের অতিরিক্ত দিতে হচ্ছে সেটা তাঁরা দেবেন। ইউ, জি, সি, যে সমস্ত পোষ্ট ক্রিয়েট করেছে এবং ৫ বছর দায়িত্ব নেবার পর যে সমস্ত পোষ্ট আজকে বিশ্ববিদ্যালয়ের ঘাড়ে এসে পড়েছে সে টাকাটা দিয়ে দেওয়া উচিত। এই সামান্য টাকার দায়িত্ব যদি আজকে সরকার না নেয় তাহলে কিভাবে যে শিক্ষা দপ্তর চলতে পারে তা বলতে পারিনা। স্যার, আর একটি বিষয় আমি আপনার মাধ্যমে সভায় উপস্থিত করছি। গভর্ণমেন্ট একটা letter issue করেছেন 15-4-65 তারিখে। এতে, স্যার, ১৭৫ জন পার্মানেন্ট পোষ্ট অব ডেপুটি এ্যাসিষ্টেন্ট অব ইন্সপেক্টার অব স্কুলস্ ক্রিয়েট করা হয়েছে এবং নিয়োগ করা হয়েছে ১৯৬৫ সালে। আজকে '৭০ সাল, এখন পর্যন্ত এই ১৭৫জন নূতন ডেপুটি এ্যাসিষ্টেন্ট ইন্সপেকটার নিয়োগ করা হয়েছে এই গভর্ণমেন্ট অর্ডার অনুসারে কিন্তু এখনও তাদের কনফার্ম করা হয়নি। তাহলে এইটাই কি আমরা জানাবো যে দরদী সরকারের নমুনা? তাদের পার্মানেন্ট পোষ্টে নিয়োগ করেছেন, আশ্বাস দিয়েছেন যে তাদের কনফার্ম করবেন কিন্তু আজ তাদের কনফার্ম করেননি। আমরা দেখছি যে দলীয় স্বার্থে—তরুণবাবু বলে গিয়েছেন এবং বিশদভাবে আপনার মাধ্যমে সভার সামনে রেখেছিলেন যে কিভাবে প্রাইমারী স্কুলের ম্যানেজিং কমিটিগুলি একদম বন্ধ করে দেওয়া হয়েছে।

[5-00—5-10 p.m.]

সেখানে বন্ধ করে দেওয়া হয়েছে, গারডিয়ানদের কিছু বলবার নাই। গারডিয়ানদের কোন কথা সেখানে নাই। সেখানে সব কিছু সি. পি. এম এর মাধ্যমে সি. পি. এম-এর মনোনীত লোকদের দ্বারা ছাত্রদের লেখাপড়া করতে হবে। তাদেরই মনোনীত লোককে পাঠিয়েছেন এ্যাডভাইসারী কমিটিতে। তাদেরই মনোনীত লোককে পাঠিয়েছেন ম্যানেজিং কমিটিতে। যাদের ছেলেমেয়েরা স্কুলে পড়বে তাদের গারডিয়ানদের কোন বক্তব্য সেখানে কিছু থাকবে না। আজকে প্রত্যেকটি স্কুল, কলেজ, ইউনির্ভাসিটিতে কোন শিক্ষকদের চাকুরীর কোন স্থায়িত্ব নাই। যদি না তাঁরা সি. পি. এম-এর লোক না হয়, সি. পি. এম-এর ন্যাজ ধরে না থাকে। তাদের কথামত যদি না চলে। আজকে শিক্ষামন্ত্রী বলেছেন যে কলেজে ৩০০-৮০০ টাকা চালু করেছেন। কিন্তু বর্তমানে সেখানে মাত্র ৬০ টাকা দিতে পেরেছেন। যদি সরকার এই স্কীমই চালু করে থাকেন তাহলে শুধু ৬০ টাকার বেশী কেন দিতে পারছেন না? সেও আবার ৬০ টাকা মাসে মাসে দিতে পারছেন না। অনেক আবেদন নিবেদন করেও শিক্ষকরা রাস্তায় ধর্ণা দিয়েও সেই ৬০ টাকা নিয়মিত পাচ্ছেন না। হয়ত ৬/৮ মাস পরে পাচ্ছে। আমি এখানে তথ্য দপ্তরের মন্ত্রী আছেন দেখছি সেই জ্যোতি ভট্টাচার্য্য মহাশয়কে বলতে

চাই তিনিও একজন শিক্ষক তিনি তাঁদের নিশ্চয়ই দুঃখ বুঝতে পারবেন এবং বর্তমানে তাঁর সহযোগী কলেজে ইউনির্ভাসিটিতে যাঁরা কাজ করছেন তাঁদের কথা ভেবে আমি আশা করি তিনি নিশ্চয়ই শিক্ষামন্ত্রীকে বিশেষভাবে অনুরোধ করবেন। স্কুল কলেজের গভর্ণিং বডি সম্পর্কে অনেকে এখানে অনেক কথা বলেছেন। আমি মাত্র দুটো দৃষ্টান্ত দেব। দমদম মতিঝিল কলেজ এবং মেদিনীপুরের কলেজ সম্বন্ধে—আরও আমার কাছে অনেক লিষ্ট আছে সময়ের অভাবের জন্য আমি সে লিষ্ট পড়ে দিতে পারছিনা—এই দুটি কলেজের গভরণিং বডি বাতিল করে সরকারের মনোনীত ৪ জনকে মনোনয়ন দেওয়া হয়েছে। এবং এই চারজনই দেখতে পাচ্ছি সি. পি. এম-এর মনোনীত এবং তাদেরই দলভুক্ত। শিক্ষাদরদী বলতে গেলে বাহিরের কোন লোক নেই বা অন্য কোন দলের লোক নেই বা অন্য কোন শিক্ষাবিদ নেই যারা রাজনীতির সঙ্গে যোগ নেই তারা শিক্ষা দরদী হতে পারেনা। এই হচ্ছে ধারণা। তার পরে স্যার, আমরা এখানে দেখতে পাচ্ছি ক্লাস ফোর জুনিয়ার হাইস্কুল এর জন্য এ্যাফিলিয়েশানের জন্য দরখাস্ত পড়েছে ৫৭টি আর ক্লাস টু জুনিয়ার হাইস্কুল এর এ্যাফিলিয়েশানের জন্য দরখাস্ত পড়েছে ৬৫টা মন্ত্রীমহাশয় প্রশ্ন উত্তরের সময়ই এ তথ্য আমাদের কাছে দিয়েছেন কিন্তু দুঃখের বিষয় এখনও পর্যন্ত মন্ত্রীমহাশয় সেগুলি বিচার বিবেচনা করার সময় তিনি পাননি। আমি বলি সব সময় দলের কাজ করলে আর তিনি সময় পাবেন কখন। আর সব সময় তিনি ভাবছেন এই বুঝি যুক্তফ্রট গেল। যেমন কালকে আমরা এখানে শুনলাম যুক্তফ্রন্ট আর নেই আবার আজ এখানে এসে দেখলাম এখনও বেঁচে আছে তাকে কোরামিন দিয়ে টিকিয়ে রাখা হয়েছে। এই তো মন্ত্রীমহাশয় এখানে ছিলেন তারপর আর তাকে দেখছিনা হয়ত বাহিরে গিয়েছেন দেখতে যে যুক্তফ্রন্ট এখনও টাকে আছে কিনা। যাই হউক আমার সময় হয়ে গিয়েছে আমি এই বাজেটের তীব্র বিরোধীতা করি এবং আশা করি এই হাউসের প্রত্যেকে এই বাজেটকে প্রত্যাখান করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতি ইলা মিত্র:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী তাঁর বিভাগের জন্য ৬৭ কোটি ২৬ লক্ষ ২৪ হাজার টাকার যে বরাদ্দ দাবী করেছেন, সমগ্র বাজেট কাঠামোর তুলনায় এ দাবী স্বল্প হলেও তা আমি সমর্থন করছি। বাজেটের সাধারণ আলোচনার সময় আমি সেকথা বলেছিলাম, পুনরায় সেকথা স্মরণ করিয়ে দিতে চাই। প্রথম যুক্তফ্রন্ট সরকারের শিক্ষামন্ত্রী জ্যোতিভূষণ ভট্টাচার্য যে বাজেট পেশ করেছিলেন, তা রচনা করেছিলেন—কংগ্রেসী মন্ত্রীরা এবং গত বছর শিক্ষামন্ত্রী যে বাজেট পেশ করেছিলেন তা রচনা করেছিলেন তৎকালীন গভর্ণর। এই প্রথম যুক্তফ্রন্ট সরকারের শিক্ষামন্ত্রী তাঁর নিজস্ব বাজেট পেশ করেছেন। এই বাজেটে যুক্তফ্রন্টের ধ্যান ধারণার প্রথম ছাপ পড়বে, এই প্রত্যাশা আমাদের ছিল, সেদিক থেকে আমাদের প্রত্যাশা পুরণ হয়নি। বর্তমান শিক্ষামন্ত্রী সেই চিরাচরিত পদ্ধতির ব্যয় বরাদ্দের জন্য আমাদের মত চেয়েছেন। তিনি তাঁর বাজেট বরাদ্দ উপস্থিত করতে গিয়ে যে ইংরেজী ভাষণ আমাদের কাছে দিয়েছেন, তা প্রচণ্ডভাবে আমাদের হতাশ করেছে। এই ভাষণে তিনি বলেছেন—স্বাধীনতার পর থেকে নিরবচ্ছিন্নভাবে শিক্ষার উন্নতি হয়েছে, অগ্রগতি হয়েছে। মোটামুটি ভাবে এই চিত্রই তিনি এঁকেছেন। সেদিক থেকে কংগ্রেসী শিক্ষামন্ত্রী রবীন্দ্রলাল সিংহের ভাষণের সঙ্গে তাঁর কোন মৌলিক পার্থক্য নেই। এমন কি তিনি দার্শনিকের মত অনেক আপ্তবাক্য শুনিয়েছেন আমাদের—

There should be congenial atmosphere for the teachers so that they can give their best. There should also be better understanding between the teacher and the taught. We require perfect understanding and harmony from all sections of the people so that the light of education can remove the darkness of ignorance from every corner.......

এই সব শুভ কামনার ঘোষণায় কংগ্রেসী মন্ত্রীরা বিন্দুমাত্র পিছ পা ছিলেন না। আজ শিক্ষা জগতের তরঙ্গ উত্তাল পরিস্থিতির কোন প্রতিফলনই এই ভাষণের মধ্যে নেই। শিক্ষামন্ত্রীর নাকের ডগায় কলকাতার সবচেয়ে নামজাদা সরকারী কলেজ সেই প্রেসিডেন্সী কলেজের অধ্যক্ষ কলেজ বন্ধ করতে বাধ্য হয়েছেন। পরীক্ষার হলে গণ্ডগোল হয়। Congenial atmosphere for the teacher এর কথা শিক্ষামন্ত্রী বলেছেন তিনি দীর্ঘ দিনের শিক্ষক। আমাদের বিধানমণ্ডলীতেও আমরা কয়েকজন শিক্ষক সদস্য আছি, আমরা কি একথা বলতে পারি যে পশ্চিমবাংলার শিক্ষামন্ত্রী বাজেট বক্তৃতায় Congenial atmosphere-এর কথা বলেছেন, অতএব কাল থেকে Congenial atmosphere সৃষ্টি হয়ে যাবে ? বা আমাদের শিক্ষামন্ত্রী বাইবেলের ভগবান নন্ যে তিনি আলো চাইলেই বিশ্বচরাচর আলোকে উদ্ভাসিত হয়ে উঠবে। তিনি মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির একজন কর্মী। মার্কসবাদে বিশ্বাসী একজন শিক্ষক নেতা যে বাস্তবতা বর্জিত এমন একটা ভাষণ দিতে পারেন, একথা আমি স্বপ্নেও ভাবিনি। মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি তাঁকে উপদেশ, সদিচ্ছা ও আপ্তবাক্যের কল্পলোক থেকে এই বাস্তব পার্থিব জগতে নেমে আসতে অনুরোধ করছি। কংগ্রেসী অপশাসনে দেশের শিক্ষাজগত যে একটা নরকে পরিণত হয়ে আছে ছাত্রের সঙ্গে ছাত্রের বিবাদ, ছাত্রের সঙ্গে শিক্ষকের দ্বন্দ্ব, শিক্ষকে শিক্ষকে মতপার্থক্য, ছাত্রের সঙ্গে শিক্ষক পরিচালকদের দ্বন্দ্ব প্রতিনিয়তই লেগে আছে। আজকে গোটা শিক্ষা জগত বিপর্য্যস্ত। কন্ভোকেসনে ডিপ্লোমা বর্জন এটা একটা নিত্যনৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। শিক্ষামন্ত্রীর এই ভাষণের মধ্যে এই প্রশ্ন সম্পর্কে কোন উল্লেখ নেই। তিনি প্রাথমিক শিক্ষার কথা বলেছেন, কিন্তু গোটা শিক্ষা জগত যে ভিত্তির উপর প্রতিষ্ঠিত হবে, যে কাঠামোর উপর দাঁড়িয়ে থাকবে, সেদিকে আমরা কতটুকু দৃষ্টি দিচ্ছি ? সার্বজনীন স্বাক্ষরতা ও শিক্ষার বাহন হিসাবে মাতৃভাষার স্বীকৃতি এই দুটো কাজ করার দিকে এখনো আমরা কোন পদক্ষেপ রাখতে পারছি না। প্রাথমিক শিক্ষার ব্যাপকতম বিস্তৃতির জন্য এই বিধানসভায় আমি প্রস্তাব এনেছিলাম, যে সমস্ত গ্রামে একটিও বিদ্যালয় নাই ১৯৭০ সালের জানুয়ারীর মধ্যে এক শ্রেণীবিশিষ্ট প্রাথমিক বিদ্যালয় সেখানে খোলা হোক। আমরা সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব বিধান সভায় গ্রহণ করেছিলাম। আমরা যুক্তফ্রন্ট সরকারের শিক্ষানীতির ঘোষণায় এই কথা বলেছি যে এমনভাবে প্রাথমিক বিদ্যালয় স্থাপন করতে হবে যাতে কোন বালক বালিকাকে এক মাইলের বেশী হাটতে হবে না। আমাদের যুক্তফ্রন্টের মন্ত্রীসভা গত জানুয়ারী মাসে সিদ্ধান্ত করেছেন সহরাঞ্চলে চতুর্থশ্রেণী পর্যন্ত অবৈতনিক করা হবে। আমি মনে করি শিক্ষার এই দিকে আরও গুরুত্ব দেওয়া দরকার। শিক্ষার এই দিক বার বার অবহেলিত হয়েছে, আজও হচ্ছে।

[ 5-10—5-20 p.m ]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খের কমিটির সুপারিশ নিয়ে আমরা যে গগন বিদীর্ণ করেছি — শিক্ষার বরাদ্দ বেড়েছে খের কমিটির রেকমেণ্ডেসনে একথা পরিষ্কারভাবে বলা হয়েছে যে গোটা শিক্ষা বাজেটের শতকরা ৬০ ভাগ প্রাথমিক শিক্ষার জন্য খরচ করতে হবে। কিন্তু এই শিক্ষা বাজেটের প্রাথমিক শিক্ষার জন্য আমরা খরচ করছি ১৮ কোটী ৭০ লক্ষ ৮০ হাজার টাকা, অর্থাৎ ২৭ পারসেণ্ট। এই ডিসপ্যারিটির কি কোন অবসান নেই ? তিন বছর আগে পশ্চিমবাংলায় বিশ্ববিদ্যালয় স্তরে শিক্ষার জন্য আমরা খরচ করেছি ৫৫ লক্ষ ১৪ হাজার টাকা, বর্তমানে বরাদ্দ ধরা হয়েছে ৯ কোটী ৭৬ লক্ষ ৬৫ হাজার টাকা। মাধ্যমিক স্তরে শিক্ষার জন্য তিন বছর আগে আমরা খরচ করেছি ৫ কোটী ৫১ লক্ষ ৯১ হাজার টাকা, বর্তমানে আমরা খরচ করছি ১৬ কোটী ৫৫ লক্ষ ৫৮ হাজার টাকা। প্রাথমিক শিক্ষার বরাদ্দ তিন বছরে ৭ কোটী ২৯ লক্ষ ৮১ হাজার থেকে বর্তমানে ১৮ কোটী ৭০ লক্ষ ৮০ হাজার টাকা হয়েছে। আমাদের সরকারের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যেও বিশ্ববিদ্যালয়-এর শিক্ষা, মাধ্যমিক

শিক্ষাকে যদি সুয়ো রাণীর হিসাবে রাখা হয় এবং প্রাথমিক শিক্ষা যদি দুয়ো রাণীর স্থান পায় তাহলে খুব দুঃখের কথা। তবে গোটা দেশের শিক্ষার কাঠামো ভেঙ্গে পড়ে যাবে। শিক্ষাক্ষেত্রে কংগ্রেসীরা এই ব্যাভিচার চালিয়ে গেছেন, আমরাও যদি এই ব্যবস্থাকে টিকিয়ে রাখি তাহলে পরে লজ্জা এবং গ্লানি রাখার তো আমাদের আর স্থান থাকবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের শিক্ষা-মন্ত্রীর বিভিন্ন উক্তি এবং আচরণ আমাদের মনে গভীর আশংকার সৃষ্টি করেছে। আমাদের যুক্তফ্রন্ট সরকার শিক্ষানীতির ঘোষণায় একথা পরিষ্কারভাবে বলেছেন যে অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে আমরা অবৈতনিক, সার্বজনীন এবং বাধ্যতামূলক করব। কংগ্রেসীরা ১৯৬০ সালের মধ্যে করবেন বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন, সংবিধানের ডাইরেক্টিভও তাই। কিন্তু আমাদের যুক্তফ্রন্টের মন্ত্রীসভা অবৈতনিক অষ্টম শ্রেণী পর্য্যন্ত শিক্ষা প্রকল্পের প্রাথমিক ধাপ হিসাবে একে আংশিক কার্য্যকরী করার জন্য সহরাঞ্চলে চতুর্থ শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করার কথা ঘোষণা করেছেন। আমাদের শিক্ষামন্ত্রী মন্ত্রীসভার যৌথ দায়িত্বের অংশীদার। তিনি একটা সিদ্ধান্ত গ্রহণ করেছেন মন্ত্রীসভায় বসে, কিন্তু বাইরে গিয়ে সেই মন্ত্রীসভার সিদ্ধান্তের বিরুদ্ধে প্রকাশ্যে নানা বিবৃতি দিয়েছেন। তিনি একটা সংগঠনের সভাপতি, সেই সংগঠনটির নাম হচ্ছে নিখিল বঙ্গ শিক্ষক সমিতি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেই নিখিল বঙ্গ শিক্ষক সমিতির কাগজপত্র আমার সঙ্গে আছে, আমি আপনার কাছে উপস্থিত করব—২রা ডিসেম্বর ১৯৬৯ সালে এই কাগজে বিবৃতিতে বলা হয়েছে যে ১৯৭০ সালের ১লা জানুয়ারী থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক হিসাবে চালু করার বিরুদ্ধে চক্রান্ত করা হচ্ছে, এই চক্রান্তকে ব্যর্থ করার আহ্বান জানান হয়েছে এবং সেই চক্রান্ত করছেন আমাদের শরীক দলগুলি। এই বিবৃতিতে আরো বলা হয়েছে যে এই চক্রান্তের মূল নেতা হচ্ছে স্বয়ং মুখ্যমন্ত্রী এবং তাঁর পরিচালিত অর্থ দপ্তর। তিনি এই সমস্ত কথা সেখানে বলেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তিনি যৌথ মন্ত্রীসভার বাজেট এখানে পেশ করেছেন, একটা সুনির্দিষ্ট কর্মসূচীর ভিত্তিতে তাঁর যদি কিছু বলবার থাকত এ ব্যাপারে তাহলে তিনি মন্ত্রীসভায় তা পরিষ্কার করতে পারতেন, কিন্তু তা না করে এই বিবৃতির মারফত তিনি প্রচার করছেন যে আমাদের মুখ্যমন্ত্রী ইংরাজ শাসকের মত, কংগ্রেসী শাসকের মত, শিক্ষার বিরোধিতা করছেন, শত্রুতা করছেন। এই কাগজে তা লেখা আছে। তিনি মন্ত্রীসভায় বসে সেটা clinch না করে পথেঘাটে মুখ্যমন্ত্রীর মুণ্ডপাত করছেন। আমরা চাই এক্ষুনি আজ থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক বাধ্যতা-মূলক করা হোক এবং পুলিশ খাতে যে টাকা বাড়ানো হয়েছে সেই টাকা কেটে নিয়ে এখানেই ঘোষণা করুন যে অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে আজ থেকে অবৈতনিক করা হবে। আজকেও হরেকৃষ্ণবাবু ছাত্রদের কাছে গিয়ে বক্তৃতা করেছেন অষ্টম শ্রেণী পর্য্যন্ত শিক্ষা অবৈতনিক আমরা তো করতে চাই, আমাদের শরিক পার্টিগুলির জন্য আমরা তা করতে পারছি না। সুতরাং আমি দাবী করছি যে শিক্ষামন্ত্রীকে আজকেই ঘোষণা করুন যে ঐ পুলিশ খাতে—তাঁরই পার্টির মন্ত্রীর পুলিশ খাতে টাকা কেটে নিয়ে অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক ও বাধ্যতামূলক করা হবে। তা না করে তিনি মন্ত্রীসভায় এক কথা বলছেন, বাইরে গিয়ে তিনি মুখ্যমন্ত্রীর মুণ্ডু চাই, অমুক মন্ত্রীর মুণ্ডু চাই বলে শোভাযাত্রা এবং সভা সংগঠন করছেন। এটা আমি মনে করি শিক্ষামন্ত্রীর পক্ষে এটা শুধু অন্যায়ই নয়, অমার্জনীয় অপরাধও বটে। মন্ত্রীসভার যৌথ দায়িত্বের অংশীদার শিক্ষামন্ত্রী মন্ত্রীসভায় এক ধরনের কথা বলছেন, জনসভায় উল্টো কথা বলছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মধ্যশিক্ষা পর্ষদের ব্যাপার নিয়ে অনেক আলোচনা আমি গত বছর করেছিলাম এবং সে সময় আমি বলেছিলাম এই পর্ষদের অভ্যন্তরে একটা দুষ্টচক্র কাজ করে চলেছে এবং সে চক্রের মূল নেতা ছিলেন তৎকালীন সভাপতি। সেই সভাপতি এখন বিদায় নিয়েছেন, একজন সেক্রেটারিকে নিয়োগ করা হয়েছে। কিন্তু সেই তলার দুষ্ট চক্রটি যেমন ছিল ঠিক

তেমনিই আছে। আগে সেই চক্র কংগ্রেস ভবনের নির্দেশে চলত, আজকে সেটা চলে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির শিক্ষামন্ত্রীর সাঙ্গোপাঙ্গোদের নির্দেশ অনুসারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একদিন যে সত্যপ্রিয়বাবু পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদকে সরকারের রবার স্ট্যাম্প বলে মনে করতেন, আজ তিনি তা বুঝতে পারেন না—সেই পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ কি করে আজকে মার্কসবাদী দপ্তরের লেজুড় হয়ে পড়ে শিক্ষামন্ত্রী হিসাবে তিনি একটি বিবৃতি দিয়ে এই কথা ঘোষণা করেছেন মধ্যশিক্ষা পর্ষদের গঠনে একমাত্র যে পরিবর্তন করেছেন তাহল একজন সেক্রেটারী নিয়োগ আর বোর্ডের একজন সদস্যকে বোর্ডের সভাপতিরূপে কাজ চালাবার ক্ষমতা দান। কিন্তু আমরা জানি তিনি তাঁর দলের শ্রীমতী মায়া চক্রবর্তী ও অক্ষয় ঘোষকে বোর্ডের সদস্য হিসাবে মনোনয়ন দিয়েছেন এবং তিনি তাঁর দুষ্কৃতির আবরণ হিসাবে এই বোর্ডকে ব্যবহার করছেন। তিনি একের পর এক স্কুলের ম্যানেজিং কমিটী বাতিল করছেন আর টেকনিক্যাল বোর্ডের দায়দায়িত্বের কথা উল্লেখ করে এই বিধানসভাকে তিনি বিভ্রান্ত করবার চেষ্টা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি বিধানসভায় অসত্য ভাষণ দিয়েছেন, একটা প্রশ্নের জবাবে তিনি বলেছেন ২৩৮টি ম্যানেজিং কমিটি বাতিল করে এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হয়েছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে লিষ্ট আছে, আপনি চাইলেই তা হাজির করবো। ২৯৭টি কেন, ৩০০টির বেশী ম্যানেজিং কমিটিকে তিনি বাতিল করে সেখানে এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হয়েছে এবং অধিকাংশ এ্যাডমিনিষ্ট্রেটরই হচ্ছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সভ্য এবং দরদী, তাদের নিয়ে সেখানে এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করেছেন। শুনবেন কি করে এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হয়? এই শিক্ষা দপ্তর থেকে নির্দেশ যায় পর্ষদ অফিসে যে এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করতে হবে, একজন উপযুক্ত লোক চাই এবং পর্ষদ অফিসে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সদস্যরা বসে থাকেন ও order এর ফাঁকা জায়গায় তাঁরা তাঁদের মনোমত লোকের নাম লিখে দেন। আমি এই কথা দায়িত্ব নিয়ে এখানে বলছি, এটা অনুসন্ধান করবেন। অনুসন্ধান করবেন মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সভ্য পরেশ ব্যানার্জী কাউন্সিলার, পর্ষদের কর্মী, ওভার টাইম না খেটেও ৩৫০ টাকা মজুরি নিয়েছেন পূজোর আগে। আমার কাছে এই রকম ভূরি ভূরি উদাহরণ আছে, সামান্য সময় আছে তাই আমি সব বলতে পারছি না। আগে শিক্ষা দপ্তরের রাষ্ট্রমন্ত্রী সৌরেন মিশ্রকে করা হয়েছিল ক্ষীর, ননী, মাখন কংগ্রেস গঠনের মাথায় বর্ষণের জন্য, কিন্তু আজকে শিক্ষা দপ্তর তার চেয়ে ভাল ভাবে চলছে এই কথা আমরা বলতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষামন্ত্রীর উল্টো-পাল্টা বিবৃতির আর একটি উদাহরণ হল স্পনসোর্ড কলেজের গভর্ণিং বডির গঠন সম্পর্কে তাঁর উক্তি। যুক্তফ্রন্ট সরকারের ঘোষণায় বলা হয়েছে স্পনসর্ড কলেজের গভর্ণিং বডির মনোনয়নের পরিবর্তে গণতান্ত্রিক নির্ব্বাচন হবে এবং এই কথা তিনি নিজেও স্বীকার করেছেন। কিন্তু একের পর এক স্পনসর্ড কলেজের গভর্ণিং বডিতে তিনি মনোনয়ন দিয়ে যাচ্ছেন। আমার কলিং এ্যাটেনসনের উত্তরে তিনি বলেছেন হ্যাঁ মনোনয়ন দেওয়া কিছু অন্যায়ের নয় এবং আমি মনোনয়ন দিয়ে যাব। তিনি কি রকম মনোনয়ন দিচ্ছেন জানেন? পুরুলিয়া জে. কে, কলেজে কৃষক কর্মী প্রহ্লাদ বাউরি, বনহুগলী কলেজে যুব ফেডারেশনের সভাপতি দীনেশ মজুমদার, গুরুদাস কলেজে ছাত্র ফেডারেশনের সভাপতি বিমান বসু, ব্রহ্মানন্দ কেশবচন্দ্র কলেজে টেক্সম্যাকোর ইউনিয়ন নেতা শান্তি ঘটক মনোনয়ন পেয়েছেন। বলাবাহুল্য এরা সকলেই মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সভ্য। আবার অন্য দিকে দেখুন অন্য দলের কৃষক ছাত্র, যুবক এবং ট্রেড ইউনিয়ন নেতা তো দূরের কথা, শিক্ষা আন্দোলনের প্রতিষ্ঠিত নেতা কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেটের সদস্য সৌরেন ভট্টাচার্য্য, নির্মল বসু, সুকোমল দাসগুপ্ত, গৌতম চট্টোপাধ্যায়, অমিয় দাসগুপ্ত তাঁরা কিন্তু গভর্ণিং বডিতে স্থান পায় নি। নিখিল বঙ্গ শিক্ষক সমিতির সম্পাদিকা শ্রীমতি অনিলা দেবী অন্ধ স্কুল থেকে মূক-বধির স্কুল পর্যন্ত আর ওদিকে সাউথ ক্যালকাটা গার্লস স্কুল থেকে বাসন্তীদেবী কলেজ পর্যন্ত নানাবিধ শিক্ষানিকেতনের পরিচালনা ব্যবস্থার সঙ্গে যুক্ত আছেন, কিন্তু কলেজ ও বিশ্ববিদ্যালয়ের শিক্ষক সমিতির সম্পাদকের স্থান কোন

জায়গায় নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর কলেজে মেদিনীপুর সহরের মত জায়গায় ৪ জন মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সভ্যকে সেই কলেজে মনোনয়ন পত্র দেওয়া হয়েছে। সেখানে স্থানীয় জন-সাধারণের প্রতিক্রিয়া দেখে কামাক্ষ্যা ঘোষ যিনি আগেকার এম, এল, এ ছিলেন তাঁর নাম যুক্ত করা হয়েছে।

[5-20—5-30 p. m.]

মালদহ কলেজের কথা—ইউনিক ইন ওয়েষ্ট বেঙ্গল, নির্বাচিত দুজন শিক্ষক প্রতিনিধি, ৬ মাস আগে নির্বাচিত হয়েছিলেন তাকে বাতিল করে শিক্ষামন্ত্রী শিক্ষক প্রতিনিধিদের মনোনয়ন দিয়েছেন। মনোনীত শিক্ষক প্রতিনিধি কখনও হয়নি। আরও আশ্চর্যের বিষয় কোর্টের ইনজাংসন আছে, তা সত্বেও শিক্ষামন্ত্রীর মনোনীত গভর্নিং বডি কাজ করে চলেছে। একের পর এক তাঁর দলের কর্মীকে এ্যাপয়েণ্টমেণ্ট দিয়ে যাচ্ছেন, এই হচ্ছে অবস্থা। কিন্তু কায়েমীস্বার্থের গায়ে শিক্ষামন্ত্রী হাত দিতে পারছেন না। তিনি ম্যানেজিং কমিটির রুলস করছেন কিন্তু আমরা জানি, ট্রাষ্ট বডি এবং যে সমস্ত বিদ্যালয়ে বিশেষ সংবিধান আছে সেগুলি ভাঙ্গার জন্য তিনি আইন করেন নি, সেখানে কায়েমী স্বার্থের গায়ে তিনি হাত দেন নি। মাননীয় সভাপাল মহাশয়, মাধ্যমিক বিদ্যালয়ে ঘেরাও নিয়ে অনেক প্রশ্ন উঠেছে, আমার সময় কম, আমি সব বলতে পারছিনা। কিন্তু একটা কথা বলব, এটাকে শিক্ষামন্ত্রী কিছুই নয় বলে উড়িয়ে দিতে চেয়েছেন। যখন দেখি যে, বারাসাত মহকুমার শিক্ষক সমিতির সহ সভাপতি ঘেরাও হন এবং নিখিল বঙ্গ শিক্ষক সমিতির সম্পাদিকা অনিলা দেবী প্রকাশ্য জনসভা করে এই ঘেরাওকে বিপ্লবের প্রথম পদক্ষেপ বলে প্রকাশ্যে অভিনন্দন জানান তখন সত্যিই ডাইনির কোলে সন্তান সমর্পণের আশঙ্কায় আমাদের বুক কেঁপে ওঠে। মাননীয় সভাপাল মহাশয়, তাই আমরা দেখি, সিঁথি রামকৃষ্ণ সংঘ বিদ্যালয়ের শিক্ষকরা যখন মাসের পর মাস বেতন পান না, রথতলা-বেলঘরিয়া বালিকা বিদ্যালয়ের শিক্ষিকারা যখন বছরের পর বছর বেতন পান না তখন আমাদের শিক্ষাদরদী শিক্ষামন্ত্রী চুপ ক'রে থাকেন। তিনি এইজন্য অবশ্য চুপ করে থাকেন যে এই শিক্ষক শিক্ষিকাদের অশেষ দুর্গতি মোচনের মধ্যে দিয়ে তাঁর দলের স্বার্থ সিদ্ধির কোন সম্ভাবনা নেই বলে। স্যার, আমি এ্যাডাল্ট এডুকেশন সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই, যদিও এর আগে এ সম্পর্কে অনেক বলেছি, তবুও আজকে কয়েকটি কথা বলছি। স্যার, প্রাথমিক শিক্ষার বুনিয়াদকে শক্ত করতে গেলে এই এ্যাডাল্ট এডুকেশানের দরকার। সেইজন্য আমার নিবেদন, Adult Education সম্পর্কে লোক্যাল সেলফ গভর্ণমেণ্ট, এডুকেশান, ডেভালপমেণ্ট, কমিউনিটি ডেভালপমেণ্ট, এগ্রিকালচার—এই পাঁচটি মিনিষ্ট্রিকে একযোগে একটি পরিকল্পনা করতে হবে। সব শেষে আমি বলতে চাই যে, শিক্ষার গণতান্ত্রিক প্রশাসন এবং শিক্ষার বাহন হিসাবে মাতৃভাষাকে স্বীকৃতি এ দুটি কাজ করার জন্য আর্থিক দায়িত্ব নেই, কিন্তু এটা করায় শিক্ষামন্ত্রীর এত অনিচ্ছা কেন জানিনা, তাছাড়া মাধ্যমিক বিদ্যালয়ের পরিচালনা ব্যবস্থায় অশিক্ষক কর্মচারীদের নেওয়া হল না কেন, বিশ্ববিদ্যালয় পরিচালনা ব্যবস্থায় ছাত্র ও অশিক্ষক কর্মচারীদের নেওয়া হল না কেন, কেনইবা অনার্স ও স্নাতকোত্তর পরীক্ষার ক্ষেত্রে মাতৃভাষার স্বীকৃতি হচ্ছে না, আশা করি এ সম্পর্কে একটা সদুত্তর শিক্ষামন্ত্রীর নিকট হতে পাবো। স্যার, আমরা জানি, যুক্তফ্রন্টের হাতে আলাদিনের প্রদীপ নেই। কিন্তু আমরা জানি, কিছু মৌলিক পরিবর্তনের পথ নির্দেশ এই যুক্তফ্রণ্ট সরকারকে করতে হবে। এই বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এস, এম, ফজলুর রহমান ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আজকে বাণীর বরপুত্র শিক্ষাবিদ শিক্ষামন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী আমাদের সামনে এনেছেন সেই ব্যয়বরাদ্দ সম্বন্ধে

সপ্রেম সমালোচক শ্রীমতী ইলা মিত্রের মুখ থেকে অনেক কিছু শুনেছি। কাজেই আমি আর নূ করে তিক্তার সৃষ্টি করতে চাই না। এই ব্যয়বরাদ্দের দাবীতে একটা ছবি ফুটে উঠেছে, দেখ পাচ্ছি সেটা হল, শ্বেত শতদল বাসিনীর কমল বনে ঐরাবতের প্রবেশ। শিক্ষা জগতের কমল বনে ঐরাবতের ভূমিকা এটা গ্রহণ করেছেন শিক্ষা বিভাগ, তার চেহারা স্পষ্ট ফুটে উঠেছে।

শিক্ষার মূল ভিত্তি হচ্ছে প্রাথমিক শিক্ষা। যদি প্রাথমিক শিক্ষা থাকে তবেই আসবে মাধ্যমি শিক্ষা, তবেই আসবে আরো উচ্চ থেকে উচ্চতর শিক্ষা। সেই সম্বন্ধে শ্রীমতী মিত্র বলে গেছে যে আজকে হৃদয়হীনভাবে শিক্ষামন্ত্রী মহাশয় ঘৃণাভরে এই প্রাথমিক শিক্ষাকে উপেক্ষা করে চলেছেন আমার বন্ধু মাননীয় সদস্য শ্রীতরুণকান্তি ঘোষ মহাশয় তার বক্তৃতায় বলে গেছেন যে প্রাথমি শিক্ষা খাতে এক কোটি ৪ লক্ষ টাকা বরাদ্দ ছিল, সেখানে সেই এক কোটি ৪ লক্ষ টাকা ব্য করতে পারেন নি। এই প্রাথমিক শিক্ষাখাতে যে ব্যয় বরাদ্দের দাবী এনেছেন এটা সিন্ধুে বিন্দু সম। এতে কিছুই হবে না। আমি এই প্রাথমিক শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ সম্বন্ধে দু'চারটি কথা বলে আমি আমার বক্তব্য সীমাবদ্ধ রাখতে চাই। মাননীয় সভাপাল মহাশয় আপনি জানেন যে এই প্রাথমিক শিক্ষা বিস্তারের ক্ষেত্রে জনসাধারণের সহযোগিতার হা যেভাবে সম্প্রসারিত হয়, যেভাবে মৌলিক দায়দায়ীত্ব নিয়ে কাজ করে থাকেন এবং জনসাধারণ যে পরিমাণ ব্যয় করে থাকেন তার তুলনায় শিক্ষা বিভাগ কি দিয়ে থাকেন, বা কি দিয়েছেন সেটা একটু আপনার গোচরে আনবার চেষ্টা করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রত্যেকটি প্রাথমিক বিদ্যালয় স্থাপিত হতে গেলে সেখানে চাই ভূমি, ঘরবাড়ী চাই, ছাত্রের বাসস্থান চাই, উপযুক্ত শিক্ষক চাই। তাছাড়া শিক্ষক মহাশয় যদি ঐ গ্রামের লোক না হয়, সেখানে যদি আপনি যাতায়াত করতে না পারেন, তাহলে তার থাকবার ব্যবস্থা চাই, পোষণ করা চাই, খেতে দেওয়া চাই। এতগুলি দায়-দায়ীত্ব প্রতিপালন করার পর তবে সরকারের কাছ থেকে তার মঞ্জুরী প্রার্থনা জানায়। প্রত্যেকটি বিদ্যালয়ের জন্য জমি, ঐ ঘরবাড়ী তৈরী করা থেকে সুরু করে যদি ব্যয়বরাদ্দ তাদের দেখেন তাহলে দেখবেন যে তার ন্যূনপক্ষে ১ হাজার থেকে ১½ হাজার টাকা ব্যয় করে তবে একটি বিদ্যালয় স্থাপন করে। কি দেয়? যে এত দিলেন, এই দেওয়ার শেষ নেই তার উপর শিক্ষা tax, তার উপর দিচ্ছে শিক্ষা কর। এই দিয়ে তারা কি চায়? না তারা চায়, আপনারা মঞ্জুর করুন প্রাথমিক বিদ্যালয়গুলি। মঞ্জুর করে একমুঠো জ্ঞানের আলো ছড়িয়ে দিন। এই অন্ধকারের কিছু দূর করুন। ঘরে ঘরে কিছু আলো জ্বালাবার এই সুযোগ সুবিধা দিন। আপনাদের চিনি, সংবিধান চিনি, গণতন্ত্র চিনি, এই সুযোগ সুবিধা করে দিন। তারা ছেলেমেয়ে পাঠিয়ে তো চায়না যে আমাকে চাকুরী দাও। তারা শুধু চায়, একটু আলোর ভিখারী হয়ে হাত পাতে। এত দেয়। এত দেওয়া সত্বেও তারা কি পায়? পায় না কিছুই। আমি নদীয়া জেলার কথা বলতে চাই। মাননীয় সভাপাল মহাশয়, ১৪০টি প্রায় সংশোধন সাপেক্ষে বলছি যে, ১৪০টি বিদ্যালয় যদি প্রত্যেকটিতে ১½ হাজার টাকা ব্যয় করে এই ৪ বছর ৩ বছর ২ বছর ৫ বছর ধরে পরিচালিত হয়ে এসেছে। এই বিদ্যালয়গুলি জেলা শিক্ষক পরিদর্শন করেছেন, মন্তব্য করেছেন, উপযুক্ত স্থান, মন্তব্য করেছেন, তারপর recomend করেছেন। শিক্ষা বিভাগে প্রেরিত হয়েছে অথচ সেগুলি গ্রহণ করতে পারছেন না, অন্য পথে এড়িয়ে গেলেন। তারা এলেন, যুক্তফ্রন্ট এলো এবং এসে সর্বপ্রথমে এই প্রাথমিক শিক্ষা বিস্তার নয়, সংহার করবার খড়্গ চালালেন। বন্ধ করে দাও। ১ কোটি ৪ লক্ষ টাকা যে ব্যয়বরাদ্দ ছিল তার মধ্যে খরচ করতে পারেন নি। এই বিদ্যায়তনগুলির যদি মঞ্জুরী দিতেন তাহলে কি অপরাধ হত। মাননীয় সভাপাল মহাশয়, এই গ্রামের লোকগুলি এখনও কষ্ট করে সেই বিদ্যালয়গুলি পরিচালনা করে এসেছিল কিন্তু তাদের দিকে দৃষ্টি না দিয়ে নতুন দৃষ্টিপাত কি হল? যে আলো জ্বলছে তাকে ফুৎকার দিয়ে নিভিয়ে দিতে চায়। আর ১৪০টিকে ফুৎকার দিয়ে

নিভিয়ে দিয়ে ৬০টিকে তিনি নূতন করে নদীয়া জেলায় বিদ্যালয় স্থাপন করতে চাচ্ছেন। নূতন বিদ্যালয় যে গ্রামে নেই সেখানে, সেই গ্রামে বিদ্যালয় স্থাপন করতে যাচ্ছেন। স্যার একটা নমুনা দেই মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে এবং এই জবাব চাই যে 'ন'-পাড়া বলে একটি গ্রাম, কালিয়াগঞ্জ থানায় যেখানে বিদ্যালয়টি পরিদর্শন করা হয়েছে। সেখানে report হয়েছে কি ? এই স্কুল এক মাইল দূরে, এই গ্রামে স্কুল নেই এখানে স্কুল হওয়ার প্রয়োজনীয়তা আছে।

[5-30—5-10 p m.]

এবং মন্তব্যে বলছেন This is an unschooled village and as such one primary school is essentially necessary. আমি সেদিন শুনছিলাম এ্যাডভাইসারী কমিটি তিনি করেছেন —সেই সব মঞ্জুরী দেবার জন্য। কিন্তু এই বিদ্যালয়টি মঞ্জুরী লাভ করতে পারে নি। এসেনসিয়াল পরিদর্শক মন্তব্য করেছেন। যে গ্রামে বিদ্যালয় নেই, সেই গ্রামে যোগ্যতা আছে, ছাত্র আছে, শিক্ষক আছে, ঘরবাড়ী তৈরী করে দিয়েছে দরিদ্র গ্রামবাসী শত শত টাকা ব্যয় করেছে সেখানে বিদ্যালয় হল না। এর নাম কি বিদ্যালয় প্রসার, না, সংহার। হায় প্রজ্ঞাপ্রমিতা তোমার মুমূর্ষ অবস্থা— তোমার হয়ে এসেছে এই দানব হস্তে সংহারের হস্ত তোমার হয়ে এসেছে। এ সম্বন্ধে শ্রীমতী মিত্র কিছু কিছু বলে গেছেন। আর একটা কথা বলি পরশুও বলে একটা গ্রাম আছে, সেটা আরও মজার কথা, এই বিদ্যালয় ছয় বছর থেকে চলছে--আড়াই তিন হাজার টাকা ব্যয় করে এই বিদ্যালয় চলছে —এই বিদ্যালয়ের শিক্ষকের ইন্টারভিউ হয়ে গেছে মঞ্জুর করা হবে। কিন্তু উনি সেখানে খড়্গ দিয়ে কেটে দিলেন, মঞ্জুরী হোল না। এখনও সেই বিদ্যালয়ের পরিদর্শক অফিস থেকে সেখানে যদি ভোট হয় বা অন্য কোন রকম কিছু হয় সেখানে হেডমাষ্টারের পরশুও স্কুল বলে চিঠি যায়—আজকে সবদিকে মঞ্জুরী আছে--কিন্তু যেখানে আইনত ন্যায়ত মঞ্জুরী দেওয়া উচিত সেখানে কিছু হয় না। এমন করে বিদ্যালয়গুলিকে আনরেকমেণ্ড করা হচ্ছে। আজকে যেখানে শিক্ষার বিস্তৃতি লাভ করতো তিনি তার পদ'সসাধন করে নূতনভাবে বিস্তৃতি লাভ করবে বলে জনসাধারণকে প্রলোভন দেখিয়ে বিভ্রান্তির সৃষ্টি করছেন—এছাড়া আর কিছুই হচ্ছে না। প্রাথমিক শিক্ষকরা এখানে ডেপুটেসন নিয়ে এসেছিলেন—তারা আন্দোলন করেছিল—শিক্ষামন্ত্রী মহাশয় তাদের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে তাদের সাড়ে ৬২ টাকা দেওয়া হবে—তিনি সেই প্রতিশ্রুতি পালন করেছেন ? তিনি জ্ঞানত জেনেও যে প্রতিশ্রুতি পালন করতে পারবেন না তবুও তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন। তাহলে তিনি কি জ্ঞান পাপী নন—তাহলে তিনি কি সত্যপ্রিয়, না, অসত্যপ্রিয় এটা বিবেচনা করে দেখবেন। এই প্রাথমিক শিক্ষকদের সম্বন্ধে একটা কথা বলি যে তাদের খাতা পরীক্ষা করবার ক্ষমতা দেওয়া হয় না— কেন তাদের বঞ্চিত করা হয় ? আমি কোন ক্ষতিকর কথা বলছি না—কিন্তু প্রাথমিক শিক্ষকদের যদি আমরা পরীক্ষক হিসাবে নিয়োগ করি তাহলে শ্রীমতী মিত্রের সেই ভয় আছে—সেটা আমি উহ্য রেখে গেলাম—সে সম্বন্ধে আর বিশেষ কিছু বলতে চাই না। এক্ষেত্রে আমি একটি কথা সভাপাল মহাশয়, বলতে চাই যে ওঁরা জনসাধারণের যে সহযোগিতা, যে পাবলিক কো-অপারেসন চাচ্ছেন এই সাহায্য সহানুভূতি সহযোগিতা যার মৌল উৎস হোল গ্রামের মাটি তা কি সম্প্রসারিত হচ্ছে ? এই প্রাথমিক শিক্ষা তার প্রকৃষ্ট এবং প্রত্যক্ষ প্রমাণ। ওঁরা অন্ধকারের মধ্য দিয়ে যাচ্ছেন শিক্ষা বিস্তার এবং সর্ববিধ উন্নয়ন সাধনের সম্বন্ধে পরিকল্পনা আছে যা বলছেন সেটা এল-ডোরাডোর মত। প্রত্যক্ষ শিক্ষা বিস্তারের যদি আগ্রহ থাকে তাহলে শ্রীমতী মিত্র যা বলেছেন শিক্ষা বিস্তারের পথে দৃঢ় পদক্ষেপ নিন তার জন্য যা কিছু করণীয় তা আমাদের সম্মুখে তার প্রস্তাব রাখুন আমরা সমর্থন করি কি না পরীক্ষা হয়ে যাক। কিন্তু তা আপনারা করবেন না। কেবল আশার বাণী শুনাবেন। ভবিষ্যতের কথা শুনাবেন, আরম্ভ হচ্ছে, কিংবা চেষ্টা করছি, নয় তো চেষ্টা করবো—এই কথা বলে যাবেন এবং যাচ্ছেন,

এবং এই ভাঁওতা দিয়েই এই বাজেট বরাদ্দ করা হয়েছে। তাই বলছি যে একটি কানাকড়িও দেবার পক্ষপাতী আমি নই, কেন না, শিক্ষা বিস্তারের নামে আপনারা প্রাথমিক শিক্ষাকে একেবারে ধ্বংসের অতল গর্ভে ফেলে দিচ্ছেন সেইজন্য আমি এর বিরোধীতা করি।

**শ্রীমতী পারুল সাহা:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় শিক্ষা খাতে ব্যয় বরাদ্দের যে দাবী উপস্থিত করেছেন, তা সমর্থন করতে উঠে আপনার মাধ্যমে সভার সামনে আমার বক্তব্য পেশ করছি। উপাধ্যক্ষ মহোদয়, দ্বিতীয়বার যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পর এক বছর পূর্ণ হয়ে গেছে। এক বছর পরে—স্বাভাবিক কারণেই যুক্তফ্রন্টের সাফল্য এবং অসাফল্যের মূল্যায়ণ প্রয়োজন। এই প্রয়োজন যুক্তফ্রন্ট এবং জনসাধারণ উভয়েরই স্বার্থে। একথা নিঃসন্দেহে বলা যায় যে বিগত এক বছর ধরে যুক্তফ্রন্ট সরকার সাধারণ মানুষের স্বার্থে ৩২ দফা কর্মসূচীর সফল রূপায়ণের পথে অনেকদূর অগ্রসর হয়েছেন। ৩২ দফা কর্মসূচী বাস্তবের পথে অগ্রসর হয়েছেন তার প্রত্যক্ষ প্রমান হল মাত্র এক বছরের মধ্যেই যুক্তফ্রন্ট সরকার কায়েমী স্বার্থের সমস্ত চক্রান্তকে ব্যর্থ করে দিয়ে শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত সাধারণ খেটে খাওয়া মানুষ-এর স্বার্থে বহুবিধ আইন প্রণয়ন করেছে এবং কার্যকরী ব্যবস্থা অবলম্বন করছেন। বিভিন্ন ক্ষেত্রে যুক্তফ্রন্টের সাফল্যের কথা বলতে গিয়ে আজ অত্যন্ত লজ্জার সঙ্গে ও ক্ষোভের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় গত এক বছরের মধ্যে পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে দুর্নীতি এবং অব্যবস্থাকে দূর করে উল্লেখযোগ্য কোন পরিবর্তন আনতে পারেননি যা তাঁর সংগ্রামী ঐতিহ্য ও প্রদত্ত প্রতিশ্রুতির সঙ্গে সঙ্গতিপূর্ণ। পারেননি তিনি বঞ্চিত অবহেলিত শিক্ষকদের এতদিনের আশা আকাঙ্খাকে পূর্ণ করে যুক্তফ্রন্ট সরকারের শিক্ষা কর্মসূচীকে সাফল্যের পথে এগিয়ে নিয়ে যেতে। অথচ পশ্চিমবঙ্গের সংগ্রামী শিক্ষক সংস্থা এ, বি, টি, এ-র নেতা হিসাবে বিভিন্ন সময়ে শিক্ষকদের ন্যায়সঙ্গত ন্যূনতম দাবী পূরণ না করার জন্য তিনিই কংগ্রেস সরকারকে এবং তাঁদের শিক্ষা নীতিকে সবচেয়ে তীব্র ভাষায় সমালোচনা করেছেন, আক্রমণ করেছেন। আজ এক বছরের উপর যুক্তফ্রন্টের শিক্ষামন্ত্রী তিনি। অথচ আজও তিনি কংগ্রেসী আমলের দুর্নীতি, স্বজন পোষণ এবং শিক্ষা ক্ষেত্রে বে-আইনী হস্তক্ষেপ বন্ধ করতে পারেন নি। এমন কি নিজেও তিনি এই সমস্তের উর্দ্ধে নন। পরন্তু বলা যায় তিনি নিজেও একই দোষে দুষ্ট। এখন আমি বর্তমান যুক্তফ্রন্ট সরকারের আমলে প্রাথমিক শিক্ষা থেকে আরম্ভ করে বিশ্ববিদ্যালয়ের স্তর পর্যন্ত পশ্চিমবঙ্গের শিক্ষাক্ষেত্রের এক বাস্তব চিত্র আপনার মাধ্যমে সভার সামনে পেশ করছি। এবার যুক্তফ্রন্ট গঠিত হওয়ার পর যখন জেলা স্কুলবোর্ডগুলি বাতিল করে দেওয়া হল তখন আমরা উল্লসিত হয়েছিলাম। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে তাঁর সাহসী পদক্ষেপের জন্য অভিনন্দনও জানিয়েছিলাম, বলেছিলাম ঘুঘুর বাসা ভেঙ্গে দুর্নীতির মূলে তিনি কুঠারাঘাত করে পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে এক নতুন যুগের সূচনা করেছেন। তখন কি জানতাম পুরোনো ঘুঘুর বাসা ভেঙ্গে নতুন ঘুঘুর বাসা সৃষ্টির আয়োজন তিনি করেছেন? নইলে কার স্বার্থে, কার স্বেচ্ছাচারিতার জন্য আজও বোর্ডের আমলের দুর্নীতি দূর হলনা, কেন এখন পর্য্যন্ত প্রাথমিক শিক্ষক এখন পর্য্যন্ত নিয়োগ করা হল না? এই অবস্থার সৃষ্টি অর্থের অপ্রতুলতার জন্য হয়নি। অর্থ দপ্তরের প্রতিকূলতার জন্যতো নিশ্চয়ই নয়। এর মূলে আছে তাঁর রাজনৈতিক দৃষ্টিভঙ্গী, সদিচ্ছার অভাব, এমন কি তাঁর অযোগ্যতা। আজ শিক্ষামন্ত্রীর কাছে সবিনয় নিবেদন করতে চাই—তাঁর বহু সমালোচিত বিভেদপন্থী কংগ্রেস সৃষ্ট প্রাথমিক শিক্ষকদের বিভিন্ন শ্রেণী বিভাগ এখনও লুপ্ত হয়নি। সেইরূপ হয়নি প্রাথমিক শিক্ষকদের ছুটির নিয়মাবলীর প্রগতিশীল পরিবর্তন। এখনও অবহেলিত বঞ্চিত শিক্ষকগণ নিয়মিত বেতন পান না। মাধ্যমিক বিদ্যালয়ের ৪র্থ শ্রেণীর কর্মচারীর চেয়েও প্রাথমিক শিক্ষকরা মহার্ঘ ভাতা কম পান।

[5-40—5-50 p.m.]

যেহেতু শিক্ষা-ব্যবস্থা তথা শিক্ষাজীবনের ভিত্তি হোল প্রাথমিক শিক্ষা, সেইজন্যই প্রত্যেকটি আধুনিক রাষ্ট্রে প্রাথমিক শিক্ষার উপর সর্বাধিক গুরুত্ব আরোপ করা হয় এবং শিক্ষা, শিক্ষক ও শিক্ষার্থী অংগাঙ্গীভাবে জড়িত বলে প্রত্যেক সভ্য দেশে প্রাথমিক শিক্ষকদের অবস্থার উন্নয়ণের উপর সমধিক গুরুত্ব দেওয়া হয়। কিন্তু আমাদের দুঃর্ভাগ্য প্রবীন শিক্ষাব্রতী, জাতীয় শিক্ষা ব্যবস্থা প্রবর্ত্তনের একজন পুরোধা, বর্তমান শিক্ষামন্ত্রী মহাশয়-এর আমলে প্রাথমিক শিক্ষককুলের ক্ষেত্রে দেখছি তাঁরা সেই যথা পূর্বম্ তথা পরম্ অবস্থার মধ্যে কালাতিপাত করছেন। প্রাথমিক এবং মাধ্যমিক বিদ্যালয়ের অশিক্ষক কর্মীদের সন্তান সন্ততীদের এখনও মাধ্যমিক স্তরে বেতন দিয়ে পড়তে হয়। এই ব্যবস্থার আশু পরিবর্তন করা দরকার। শিক্ষাক্ষেত্রে পশ্চিমবাংলা পশ্চাৎপদ এটা আমরা দেখেছি। এর প্রতিকারের জন্য বলিষ্ঠ পদক্ষেপ দরকার। ভারতবর্ষের অনেকগুলো রাজ্য যেমন, কেরালা, তামিলনাড়ু, মহারাষ্ট্র ইত্যাদি মাধ্যমিক স্তর পর্যন্ত বিদ্যালয়ের শিক্ষাকে অবৈতনিক করেছেন। পশ্চিম-বাংলায় অনুরূপ ব্যবস্থা অবিলম্বে গ্রহণ করা দরকার। যুক্তফ্রন্ট প্রতিশ্রুতি দিয়েছিলেন অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করা হবে। যতশীঘ্র সম্ভব সেই প্রতিশ্রুতি কার্যকরী করবার জন্য প্রয়োজনীয় অর্থ-সম্পদ, সহায়-সম্বল সংগ্রহ করতে হবে। কিন্তু ১৯৭০ সালের জানুয়ারী মাসের মধ্যেই অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করা হয়নি বলে যুক্তফ্রন্টের অন্তর্ভুক্ত মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি তাঁদের বিশেষ বিপ্লব অসম্পূর্ণ হয়ে গেল বা ব্যর্থ হোল বলে মনে করছেন। এরজন্য তাঁরা মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রীকে দায়ী করছেন এবং দাবী করছেন কৃষি, সেচ, স্বাস্থ্য এবং অন্যান্য জনকল্যাণমূলক খাতে ব্যয় বরাদ্দ কমাতে হবে। এটা একটা অদ্ভুত বিপ্লবীয়ানা বটে। রাজনৈতিক শঠতা এবং অপপ্রচারের দ্বারা সাময়িকভাবে দলীয় সুবিধা হতে পারে, কিন্তু তার দ্বারা কোন স্থায়ী মঙ্গল দলেরও হয়না, জনসাধারণও হয়না। যাঁরা রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধির জন্য এই ধরনের বিভ্রান্তিকর অপপ্রচারে নেমেছেন তাঁরা শিক্ষাক্ষেত্রে আরও যেসব সমস্যা রয়েছে সে সম্পর্কে নীরব কেন? কেন তাঁরা এইসব সমস্যার সমাধানের জন্য আন্দোলন করছেন না? এটা কি শিক্ষামন্ত্রীর অযোগ্যতা ঢাকবার জন্য নয়? কেন তাঁরা চতুর্থ শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষাকে বাধ্যতামূলক করবার জন্য এবং নিরক্ষরতা দূরীকরণের জন্য সুনির্দিষ্ট কার্যক্রম গ্রহণ করে আন্দোলন করছেন না? আমি মনে করি, এ মুহূর্তেই অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করা অপেক্ষা এ কাজগুলো করা অধিকতর প্রয়োজন। আমাদের শিক্ষামন্ত্রী মহাশয় এবং শিক্ষক আন্দোলনের নেতা শ্রীসত্যপ্রিয় রায় মহাশয় নেতৃত্ব দিয়ে বলেছিলেন পুলিশ খাতে ব্যয় কমাও এবং শিক্ষা খাতে ব্যয় বাড়াও। সেই আন্দোলন কখন তিনি প্রত্যাহার করলেন? এ, বি, টি, এ-র সভাপতি হিসেবে তাঁর দায়িত্ব হচ্ছে এই আন্দোলন তীব্রতর করা। তিনি এখন নীরব কেন? নিজদলীয় মন্ত্রীর হাতে পুলিশ দপ্তর রয়েছে বলে ভয় কিসে? সত্যপ্রিয়বাবু সর্বদা সত্য কথা বলবেন এটা আমরা আশা করি। কাজেই আজকে যদি তিনি সেই আন্দোলনে নেতৃত্ব গ্রহণ করেন তাহলে দেখবেন বিপুল জনতা তাঁর পাশে এসে দাঁড়াবে। আপনি একবার ভেবে দেখুন একদিকে সমাজ বিরোধীদের আশ্রয় এবং প্রশ্রয় দিয়ে দলপুষ্ট করা এবং অন্যদিকে তাদের দমন করবার ছাপাই গেয়ে পুলিশ খাতে ব্যয় বৃদ্ধি করা একটা বিরাট ধাপ্পা কিনা? মাধ্যমিক বিদ্যালয় পরিচালক সমিতি সংগঠন বিলটি আমরা পাশ করে দিয়েছিলাম এই ভেবে যে এতে কায়েমী স্বার্থের চক্রান্ত ব্যর্থ হবে, বিদ্যালয়ের সুষ্ঠু পরিচালন ব্যবস্থার মাধ্যমে শিক্ষকদের চাকুরীর নিরাপত্তা বৃদ্ধি পাবে এবং বিদ্যালয়ে সুস্থ শিক্ষা পরিবেশ সৃষ্টি হবে। কিন্তু শিক্ষামন্ত্রী মহাশয় দলীয় স্বার্থে এই আইনের অপপ্রয়োগ করছেন। স্কুল ও কলেজ পরিচালক সমিতিতে সরকারের মনোনীত সদস্য হিসেবে তিনি নিজের দলের অনুপযুক্ত ব্যক্তিকেও নিযুক্ত করছেন এবং এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগের ক্ষেত্রে তিনি তো একেবারে সাফল্যের পরাকাষ্ঠা দেখিয়েছেন। সাধারণ সৌজন্যবোধ এবং রীতিনীতি বিসর্জন দিয়ে কোন

বিদ্যালয় সম্পর্কে, যখনই কোন অভিযোগ এসেছে, তখন তিনি তাঁর আদেশনামার এক নম্বরে লিখেছেন এ্যাড্‌মিনিষ্ট্রেটর নিয়োগ করা হোক এবং দুই নম্বরে লিখেছেন তদন্ত করা হোক। গণতন্ত্রের কি অপূর্ব নিদর্শন। আগে রায় তারপর বিচার। একেই বলে কাজির বিচার। মহান্ শিক্ষক দরদী শিক্ষামন্ত্রী মহাশয় তাঁর দলীয় স্বার্থে শিক্ষকদের উপর হামলাবাজী এবং জুলুমবাজীকে প্রশ্রয় দিয়ে তাঁদের চাকুরীর নিরাপত্তা বিঘ্নিত করতেও পিছপা হচ্ছেন না।

আজ পর্য্যন্ত ঘেরাও এবং নির্য্যাতনের ফলে পদত্যাগে বাধ্য শিক্ষকদের স্বপদে পুনর্বহালের ব্যবস্থা তিনি করেননি।

মাধ্যমিক শিক্ষাক্ষেত্রে এমন কোন মৌলিক পরিবর্তন গত এক বছরে ঘটেনি, যার জন্য মাননীয় শিক্ষামন্ত্রী কোন কৃতিত্বের দাবী করতে পারেন। কেবলমাত্র কিছু আকারগত এবং বিষয়গত পরিবর্ত্তনের দ্বারা মাধ্যমিক শিক্ষার উন্নতি সম্ভবপর নয়। জীবন ও জীবিকার সঙ্গে শিক্ষাকে পরিপূর্ণভাবে যুক্ত করে শিক্ষা ব্যবস্থাকে পুনর্গঠিত করার সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করতে না পারলে শিক্ষা কার্য্যক্রম ব্যর্থ হবে; শিক্ষাব্যবস্থা ধ্বসে পড়বে। একথা আমরা সকলেই জানি যে, বর্ত্তমান পরীক্ষা ব্যবস্থায়, শিক্ষাব্যবস্থাকে একটা প্রহসনে পর্য্যবসিত হয়েছে। সেইজন্যই আমাদের প্রয়োজন প্রগতিশীল দেশসমূহের পরীক্ষা ব্যবস্থা পর্য্যালোচনা করে আমাদের দেশের উপযুক্ত পরীক্ষা পদ্ধতির প্রবর্ত্তন। আমি এই ব্যাপারে শিক্ষামন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো যেন অবিলম্বে একটা বিশেষজ্ঞ কমিটি গঠন করে তাঁদের সুপারিশ অনুযায়ী নতুন পরীক্ষা পদ্ধতি প্রবর্ত্তন করার ব্যবস্থা তিনি করেন। মাধ্যমিক স্তরে সার্থক শিক্ষার স্বার্থেই আমি মনে করি ভাষা শিক্ষার বোঝা কমানো দরকার। বিশেষ করে ইংরাজী ভাষার চাপ আরও অনেক কমানো দরকার। বর্তমানে স্কুল ফাইনাল ও হায়ার সেকেণ্ডারী কোর্সে ইংরাজী গদ্য ও পদ্যের যে সিলেবাস আছে তা ছাত্র-ছাত্রীদের পক্ষে খুবই দুঃসহ বলে বহু শিক্ষক অভিযোগ করেছেন এবং এর পরিবর্ত্তন দাবী করেছেন। আমি এঁদের সঙ্গে একমত।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাধ্যমিক বিদ্যালয় অনুমোদনের ব্যাপারে কোন সুষ্ঠুনীতি শিক্ষামন্ত্রীমহাশয় অনুসরণ করেননি। এই ব্যাপারে তাকে দলীয় স্বার্থচিন্তা আচ্ছন্ন করে রেখেছে। ডেফিসিট গ্রান্ট-ইন-এড্ এর আওতা থেকে ৫/৬ বছর আগে অনুমোদন পাওয়া বিদ্যালয়গুলো এখনও বাইরে থাকাতে মাধ্যমিক শিক্ষকদের এক বিরাট অংশ মারাত্মক বঞ্চনার শিকার হয়ে রয়েছেন। এই বিষয়ে মন্ত্রীমহাশয় দীর্ঘসূত্রতার আশ্রয় নিয়েছেন। আমি দাবি করি, অবিলম্বে অনুমোদিত সমস্ত মাধ্যমিক বিদ্যালয়কে ডেফিসিট স্কীম্ এ নিয়ে আসা হোক এবং মাধ্যমিক শিক্ষক এবং শিক্ষা-কর্মীদের বহুদিনের যেসমস্ত ন্যায্য দাবী অমিমাংসিত রয়েছে, সেই সমস্ত দাবীর সুমীমাংসার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা হোক—আর দাবী করি, যে দাবী শিক্ষামন্ত্রী মহাশয় বিভিন্ন সময় করেছেন, যার জন্য তিনি আন্দোলনও করেছেন—সরকারী কর্মচারীদের মত প্রত্যেক স্তরের শিক্ষক-শিক্ষিকারা ও অশিক্ষক কর্মচারীরা যাতে মাসের প্রথম দিকেই তাঁদের মাইনে এবং ভাতা পান তার ব্যবস্থা করা হোক। আগামী এপ্রিল মাস থেকে এই ব্যবস্থা কার্য্যকরী করতে এবং মার্চের মধ্যে শিক্ষক ও অশিক্ষক কর্মচারীদের সমস্ত বকেয়া পাওনা মিটিয়ে দেবার ব্যবস্থা করতে মন্ত্রীমহাশয়কে বিশেষ অনুরোধ জানাচ্ছি। কলেজ শিক্ষকদের এবং শিক্ষা-কর্মীদের বহু ন্যায়সঙ্গত দাবীও এপর্য্যন্ত উপেক্ষিত হয়ে রয়েছে। বিশেষ করে স্পনসর্ড কলেজ-এর শিক্ষকদের চাকুরীর শর্তাবলীর উপযুক্ত পরিবর্ত্তন এখনও হয়নি। এবং তাঁদের মহার্ঘ ভাতার প্রশ্ন তখন অমিমাংসিত রয়েছে। বেসরকারী কলেজের অধ্যাপকদের অনেকের ক্ষেত্রে ৩০০টাকা থেকে ৮০০ টাকা পর্য্যন্ত —বেতন-ক্রম আজও চালু না হওয়ায়, মাসে মাসে ইউ. জি. সি.-র টাকাও মহার্ঘ ভাতা না পাওয়ায় এবং প্রভিডেন্ট ফাণ্ডে এ সরকারের দেয় টাকা না দেওয়ায় অধ্যাপক সমাজ খুবই বিক্ষুব্ধ। এ

ব্যাপারে মন্ত্রীমহাশয়কে আশু ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানাচ্ছি। অনুরোধ জানাচ্ছি তাঁর কাছে সরকারী এবং বেসরকারী শিক্ষা প্রতিষ্ঠানের মধ্যে অবাঞ্ছিত বৈষম্যকে দূর করে সকল স্তরে একই ব্যবস্থা গ্রহণ করার জন্য।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ পশ্চিমবাংলার সর্বত্র ছাত্রদের ধর্মঘট হয়েছে। এই কথা নিঃসন্দেহে সকলেই স্বীকার করবেন যে, তাদের বহু দাবি ন্যায়-সঙ্গত। আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে এই অনুরোধ জানাচ্ছি, তিনি সকল ছাত্রসংস্থার প্রতিনিধিদের নিয়ে বসুন এবং যেসকল দাবি-দাওয়াকে কেন্দ্র করে তাদের বিক্ষোভ, আলাপ-আলোচনার মাধ্যমে সে সকল দাবীর যুক্তিসঙ্গত মীমাংসায় পৌঁছানোর চেষ্টা করুন, ছাত্রবিক্ষোভকে প্রশমিত করুন। আর যেসকল উচ্ছৃঙ্খল ছাত্র বিশ্ববিদ্যালয়, কলেজ ও স্কুলে হামলা করছে, শিক্ষকদের অপমান ও নির্যাতন করছে তাদের বিরুদ্ধে কার্যকরী ব্যবস্থা অবলম্বন করে শিক্ষকদের নিরাপত্তার ব্যবস্থা করুন এবং বিদ্যালয়ের পবিত্রতা রক্ষার ব্যবস্থা করুন। আর অভিনন্দন জানাই তাঁদের যাঁরা এইসব সমাজ-বিরোধী কাজের প্রতিবাদ জানাচ্ছেন—এবং সক্রিয় প্রতিরোধ গড়ে তুলছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রীমহাশয় যে টাকা ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন তা অকিঞ্চিৎকর। আমাদের রাজ্যের সীমিত আর্থিক সামর্থের কথা আমি জানি। রাজ্যের বাজেটের শতকরা ৩০ ভাগও যদি শিক্ষাখাতে বরাদ্দ করা হয়, তাহলেও আমাদের শিক্ষার জন্য প্রয়োজনীয় অর্থ সংকুলান হবে না। সেইজন্য প্রয়োজন কেন্দ্রীয় সরকারের সাহায্য। কেন্দ্রের অনিচ্ছুক হাত থেকে যাতে ছিনিয়ে আনা যায় প্রয়োজনীয় অর্থ, তারজন্য সর্বদলের, সর্বমতের ঐক্যবদ্ধ দুর্বার এক আন্দোলন সৃষ্টির প্রয়োজন।

সেজন্য শিক্ষামন্ত্রী মহাশয়কে সমস্ত সংকীর্ণতা ও বিভেদপন্থা পরিহার করার জন্য অনুরোধ করছি, আহ্বান করছি ঐক্যবদ্ধ এই আন্দোলনের নেতৃত্ব গ্রহণ করতে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষামন্ত্রী কর্তৃক আনীত শিক্ষাখাতে ব্যয়বরাদ্দের দাবীর প্রতি আমার পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

[5-50—6-00 p.m.]

**শ্রীসামসুদ্দিন আহমেদ:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষাবিভাগের মন্ত্রী মহাশয়ের উপস্থাপিত ব্যয়-বরাদ্দের উপর আলোচনা প্রসঙ্গে এই কথাই বলতে চাই যে, ইতিপূর্বে যা কিছু এই হাউসের সামনে উপস্থাপিত হল বিভিন্ন বক্তার মাধ্যমে তাতে একটা আশংকা আমার মনে দেখা দিয়েছে, সেই আশঙ্কা হচ্ছে এই যে, ব্যয়বরাদ্দ আজকে উপস্থাপিত হল ৬৭ কোটি ২৬ লক্ষ ২৪ হাজার টাকা এটাও পুরাপুরি খরচ হবে কিনা? লক্ষ লক্ষ টাকা ইতিপূর্বে খরচ করা হয়নি এবং এই বাজেট বরাদ্দকৃত অর্থ সম্পূর্ণরূপে খরচ করতে শিক্ষামন্ত্রী মহাশয় সমর্থ হবেন কিনা এই আশঙ্কা যেন হাউসের সামনে বড় একটা প্রশ্নরূপে দেখা দিয়েছে। এছাড়া আর একটা আশঙ্কা দেখা দিয়েছে শিক্ষামন্ত্রী মহাশয় তাঁর অকর্মণ্যতার একটা পরিচয় দিয়েছেন। এটা আমরাই কেবল বলছি না ট্রেজারী থেকেও সোচ্চারে এই কথা শোনা যাচ্ছে। আমি শিক্ষামন্ত্রী মহাশয়-এর একটি বিষয় প্রশংসা করছি, সেটা হচ্ছে আজকে তিনি প্রতিটি শিক্ষা আয়তনে রাজনীতি অনুপ্রবেশ করাতে সাহায্য করেছেন। এই রাজনীতি অনুপ্রবেশের ফলে আজকে শিক্ষা জগতে যে নৈরাজ্যের সৃষ্টি হয়েছে সেই নৈরাজ্যের দল আকাশে বাতাসে ধ্বনিত হচ্ছে। শিক্ষক ছাত্রের সম্পর্ক যা ইতিপূর্বে ছিল, বড়দের অনুসরণ করে ছোটরা চলে, শিক্ষামন্ত্রীর যে ব্যবস্থাপনা সেই ব্যবস্থাপনা সাহায্য

করেছে, আজকে শিক্ষা প্রতিষ্ঠানে রাজনৈতিক কুৎসা ভাবভঙ্গীমা অনুপ্রবেশের ফলে, ছোট ছোট ছেলেমেয়েদের ভেতরে আজকে রাজনৈতিক বিশ্রীভাব দেখা দিয়েছে তাতে লেখাপড়ার বদলে রাজনীতির চর্চা বড় হয়ে উঠেছে। এর নমুনা স্বরূপ আমি এই কথা বলতে চাই কিভাবে তিনি এইগুলি করালেন। প্রথমতঃ তিনি দেখলেন যে স্কুলবোর্ড দুর্নীতিগ্রস্ত হয়েছে, বেশ ভাল কথা, সেজন্য বাতিল হয়ে গেল এবং বাতিল হওয়ার পর সেগুলি রাতারাতি সব ভেঙ্গে গেল এবং সেখানে এ্যাডভাইসারি কমিটি গঠিত হল। তিনি প্রশ্নোত্তরকালে তিনি বলেছিলেন যে সর্বদলীয় এ্যাড-ভাইসারি কমিটি গঠিত হয়েছে। কিন্তু ভেতরে দেখা গেল অন্যরূপ। তিনি বর্তমানে যে দলের প্রতিনিধিত্ব করছেন সেই দলের অধিকাংশ লোক আজকে এডভাইসারি কমিটিতে রয়েছে। তিনি বলেছেন যে চৌদ্দ শত/সাড়ে চৌদ্দ শত নতুন স্কুল যে গ্রামে স্কুল নেই সেখানে হবে। যদি আপনারা একটু নজর ফিরিয়ে দেখেন তাহলে দেখবেন যে সব গ্রামে স্কুল ছিল না সেই সব গ্রামে ৪/৫ বছর ধরে গ্রামের ছেলেরা অরগানাইজ করছিল সহযোগিতা করে চলেছিল সেগুলি রেকমেনডেড ছিল, তা সত্বেও তার দলের লোকের দ্বারা প্রভাবান্বিত হয়ে তিনি রাতারাতি নূতন স্কুল করবার পরিকল্পনা করেছেন, তাঁর দলের লোকেরাই এডভাইসারি বোর্ডে আছে, তাদের দ্বারাই সব করাচ্ছেন। এই হচ্ছে রাজনীতি অনুপ্রবেশের এক নম্বর নমুনা।

দু নম্বর নমুনা হচ্ছে সেকেণ্ডারী স্কুলগুলিতে ম্যানেজিং কমিটি নূতন রূপে পুনর্গঠন করা। সেখানে দেখা যাচ্ছে তিনি সেগুলি গঠন হওয়ার আগেই রাতারাতি এডমিনিষ্ট্রেটার নিয়োগ করেছেন এবং সেই এ্যাডমিনিষ্ট্রেটার কারা হচ্ছেন ইতিপূর্বে তা অনেক শুনেছেন, ঐ মার্কসবাদী কমুনিষ্ট দলের লোকেরা হচ্ছেন এ্যাডমিনিষ্ট্রেটার। আমার কাছে নাম আছে আমার মালদহ জেলার পরানপুর হাই স্কুলের কথা আমি এখানে উল্লেখ করছি, এখানে ম্যানেজিং কমিটিকে কোন নোটীশ না দিয়ে বাতিল করে দিয়ে রাতারাতি সেখানে এ্যাডমিনিষ্ট্রেটার নিযুক্ত করে পাঠালেন মাননীয় সভ্য মহাম্মদ আলি সাহেবকে। তিনি সেখানে এ্যাডমিনিষ্ট্রেটার হতে রাতারাতি চলে গেলেন এবং তারপর স্কুল কর্তৃপক্ষ হাইকোর্টের রুল নিয়ে গেলেন। তিনি একজন আইন ব্যবসায়ী, তিনি হাইকোর্টের রুল থাকা সত্বেও, ২১-১১-৬৯ তারিখে রুল হওয়া সত্বেও ২৪-১১-৬৯-এ বহু লোকজন লাঠি সোটা নিয়ে স্কুল দখল করতে গেলেন তার ফলে বহু ছাত্র আহত হলো। তারপরে দেখা যায় কিভাবে তিনি রাজনীতি অনুপ্রবেশ করাতে সাহায্য করেছেন। কোন প্রকারে যদি অন্য দলের লোকেরা বা নিরপেক্ষ লোকেরা নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করেছে, আলিপুর দুয়ার কলেজে যখন নির্বাচন হল, তখন নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করেছিলো সত্যেন বিশ্বাস যিনি সেই কলেজের একজন প্রফেসার, তিনি জয় লাভ করেছিলো এবং তাঁর জয়লাভ করাটা যেন অন্যায় হয়ে গেল, যেহেতু তিনি মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির বিরুদ্ধে প্রতিদ্বন্দ্বিতা করেছিলো সেহেতু তার বাড়ীতে বোমা ফাটান হলো। কারা কারা আক্রমণ করেছিল তার নামও বলা যেতে পারে। তারপর এখানে কলকাতায় চিলড্রেন্স ইনষ্টিটিউট হোম তার এ্যাডমিনিষ্ট্রেটার কে, না, শ্রীমতী মঞ্জু গুপ্তা, যিনি হচ্ছেন মাননীয় সভ্য সাধন গুপ্তের স্ত্রী। তাহলে দেখা যাচ্ছে মার্কসিষ্ট কম্যুনিষ্ট পার্টির লোক ছাড়া কোন এ্যাডমিনিষ্ট্রেটার হওয়ার যোগ্যতা আর কেউ অর্জন করেন নি। মালদহ কলেজের কথা বলি। মালদহ কলেজে মনোনয়ন যিনি স্থানীয় এম, এল, এ রয়েছেন তাঁকে দেন নি, মহাম্মদ আলি সাহেবকে দিয়েছেন যিনি মার্কসিস্ট কম্যুনিষ্ট পার্টির সভ্য। যদি তিনি স্থানীয় এম, এল, এ বিমল দাসকে দিতেন তাহলে বুঝতাম তিনি ঠিক করেছেন, কিন্তু তা না করে তিনি রথুয়া থেকে মহাম্মদ আলি সাহেবকে এনেছেন।

[6-00—6-10 p.m.]

কিন্তু সেই এলাকার এম, এলকে নেন নি। দূর থেকে অন্য কনষ্টিটুয়েন্সী থেকে টেনে এনেছেন মহম্মদ আলিকে। এই যে নমুনা দেখতে পাচ্ছি বিভিন্ন ক্ষেত্রে—প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক

শিক্ষায়তনে যেভাবে তিনি কার্য্যকলাপ চালিয়েছেন তাতে তিনি বোঝাতে চেয়েছেন গণতন্ত্রের পথের কথা যতই তিনি মুখে আওড়ান না কেন, তিনি শিক্ষা ক্ষেত্রে একনায়কত্ব প্রতিষ্ঠা করবেন। এই নমুনা দেখছি তাঁর প্রতি পদক্ষেপে। আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে শ্রদ্ধা করি। কারণ তিনি একজন শিক্ষক এবং শিক্ষা দরদী, তিনি শিক্ষকদের নিয়ে বহু আন্দোলন পরিচালনা করেছেন, সেই আন্দোলনে শিক্ষকদের পথে শুইয়েছেন, পথে নামিয়েছেন। বহু দাবী-দাওয়া ইতিপূর্বে পেশ করেছিলেন। কিন্তু প্রশ্ন করতে পারি কি সত্যপ্রিয় বাবুকে শিক্ষক দরদী হিসাবে শিক্ষকদের কতখানি সুবিধা করেছেন? আজ তাঁর হাতে কলম রয়েছে। আজকে তিনি শিক্ষামন্ত্রী, তিনি বলছেন এই বছর অর্থাভাবের ফলে অষ্টম শ্রেণী পর্য্যন্ত শিক্ষা বাধ্যতামূলক বা ফ্রি করা যাবে না। কিন্তু প্রশ্ন করতে পারি কি, পুলিশ খাতে যেখানে টাকা বৃদ্ধি করা হল, কেন তিনি তখন দাবী পেশ করলেন না শিক্ষা খাতে ব্যয় বৃদ্ধির প্রয়োজন আছে, কেন তিনি এই নিয়ে ফাইন্যান্স মিনিষ্টারের সঙ্গে ঝগড়া করলেন না? সেইজন্য আমি প্রশ্ন করছি আজকে অষ্টম শ্রেণী পর্য্যন্ত সম্ভব হতে না পারে, কিন্তু তিনি ঘোষণা করেছিলেন ১৯৭০ সালের জানুয়ারী মাসের মধ্যে অষ্টম শ্রেণী পর্য্যন্ত বিনা বেতনে শিক্ষা দেওয়া হবে তখন কেন অন্ততঃ ৫ম/৬ষ্ঠ শ্রেণী পর্য্যন্ত অবৈতনিক শিক্ষার কথা এই হাউসের সামনে বললেন না। বুঝলাম অষ্টম শ্রেণী পর্য্যন্ত পারলেন না, কিন্তু কিছুও তো করতে পারতেন। তিনি যে ঘোষণা করেছিলেন কেন তা পালন করলেন না? তিনি রাজনৈতিক অনুপ্রবেশ শিক্ষাক্ষেত্রে ঘটানোর জন্য যে বিরাট কার্যক্রম গ্রহণ করেছেন তারজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি জনদরদী শিক্ষক, আজকে তাঁকে সতর্কবাণী দিচ্ছি রাজনৈতিক অনুপ্রবেশ করাবার জন্য শিক্ষকরা কিন্তু তাঁকে ছেড়ে কথা বলবেন না। আমি একজন শিক্ষক। শিক্ষকরা এবার পথে নেমে আসবে তাঁর বিরুদ্ধে। তিনি শিক্ষকদের পথে নামিয়েছিলেন তৎকালীন সরকারের বিরুদ্ধে দাবী-দাওয়া পেশ করে। আজকে আমি এই কথা ঘোষণা করছি আমরা যারা শিক্ষক আছি, যদি তিনি প্রতিশ্রুতি পালন না করেন, যে কথা বলেছিলেন সেগুলি যদি না করেন, না দেন, তাঁর বিরুদ্ধে পথে দাঁড়াব, পথ রোধ করবো। গদীতে আছেন, গদী বজায় রাখতে দেব না। তিনি শিক্ষক দরদী, শিক্ষকদের কথা তাঁকে বলতে হবে।

আর একটা কথা বলবো। তিনি বলেছেন মাদ্রাসা সম্বন্ধে। আমি তাঁকে সবিনয়ে জিজ্ঞাসা করছি, তিনি বলেছেন মাদ্রাসা বোর্ড একটা স্বয়ং সম্পূর্ণ সংস্থা। তা যদি হয় তাহলে মাদ্রাসা বোর্ডের এই দুরবস্থা কেন? তিনি বলেছেন, রিভিউ কমিটি গঠন করা হয়েছে। বহুদিন থেকে শুনে আসছি রিভিউ কমিটির কথা। কিন্তু কবে নাগাদ রিভিউ কমিটি রিপোর্ট পেশ করবেন?

তারপর মাদ্রাসা বোর্ডের অবস্থা হচ্ছে যে সেটা যদি full ফ্লেজেড্ বোর্ড হয় তাহলে সেই বোর্ডে আজ পর্য্যন্ত Assistant Registrar-এর পদ পূরণ হল না কেন? আর সেই মাদ্রাসা বোর্ডের recognition-এর জন্য inspection-এর দরকার হয়, কিন্তু তারজন্য কোন inspector -এর পদ নেই কেন। এই মাদ্রাসা বোর্ডে একটিমাত্র কেরাণী আছে। Typewritter পর্য্যন্ত নেই। এসবগুলির তিনি জবাব দেবেন। আমি এই বাজেটের বিরোধীতা করে শিক্ষামন্ত্রীকে ধন্যবাদ দিচ্ছি, কারণ তিনি শিক্ষার ব্যবস্থার মধ্যে রাজনৈতিক অনুপ্রবেশ করিয়েছেন এবং আশা করি এসব বন্ধ করে তিনি শিক্ষায়তনের মধ্যে সুস্থ পরিবেশ সৃষ্টি করবেন।

**শ্রীমহম্মদ আলি ঃ** On a personal explanation স্যার, কংগ্রেসের সদস্য বললেন আমাকে যে পরাণপুর High School-এর Administrator করা হয়েছিল এবং সে নিয়ে আমি নাকি High Court-এর order অমান্য করেছি। আমি Challenge করছি, তিনি যদি আমার সামনে High Court order দেখাতে পারেন। তিনি ২৪-১১-৬৯ তারিখের কথা বলেছেন, কিন্তু আমি যে অর্ডার পেয়েছিলাম তার তারিখ হচ্ছে ৩-১২-৬৯। ২৪-১১ তারিখে গুরু নানকের জন্ম ছুটি

ছিল। সুতরাং তখন পর্য্যন্ত High Court কোন order পাঠায় নি যে আমাকে function করার জন্য restrict করা হচ্ছে। বরং সেখানকার স্কুলের Headmaster, যিনি কংগ্রেসের লোক, তিনি কিছু গুণ্ডা ও দক্ষিণপন্থীদের লোক নিয়ে আমি চার্জ নিয়ে যে তালা বন্ধ করে এসেছিলাম সেসব ভেঙ্গে অফিস তছনছ করে দিয়েছেন। সুতরাং তিনি যে statement করেছেন তা সব অসত্য।

**শ্রীপতিতপাবন পাঠক:** স্যার, ডালহৌসী Square-এর ৩০।৩৫ হাজার কর্মী Assembly-র গেটের সামনে এসেছেন। আমি অনুরোধ করব মন্ত্রীমণ্ডলীর কেউ সেখানে গিয়ে তাঁদের সঙ্গে দেখা করুন।

**Shri Clifford Hicks** : Mr. Deputy Speaker, Sir, the budget represents a new type of thinking, at least by its size, for West Bengal's educational expenditure. When I consider the starvation budgets that we had to work with during British Raj ard even during successive Congress Governments I often wonder how the schools, colleges and universities in West Bengal managed their affairs. I would like to begin by congratulating the Education Minister for his courage to accept the challenge of sixty-seven crore of rupees. The amount of 67 00 crore of rupees represents also, in my opinion, some attempt made by the U.F. to fulfil and to keep promises and pledges that were made at the time of the elections when it was very easy, perhaps, to make promises and pledges which later on were found to be difficult to keep and to fulfil. This represents, I believe, some attempt to fulfil those pledges. Again, Sir, this amount of Rs. 67 crore is a big sum of money. But for the large number of school children and boys and girls who eventually have to go to the colleges and to various types of educational institutions in the State, the amount of Rs. 67·00 crore, in my opinion, does not appear to be such a large sum of money.

[6-10—6-20 p.m.]

We have to escape, as it were, and free ourselves from the enslavement of the past and not think of 67 crore as being such a big sum of money. I hope that when the finances of West Bengal bocome healthy and stronger, an even larger amount of money will be allocated under the head 'Fducation'. I am of course very much concerned as to how this money is going to be spent in terms of the fruits that we are going to receive for it. If the boys and girls in the class rooms of the schools and the youngmen and women in the class rooms of the colleges do not receive a better, richer and more satisfying and meaningful education then 67 crore will be wasted and perhaps a vast fraud perpetrated on the people of West Bengal, our parents and on this House. Education is primarily concerned, I don't need to remind the House, with children and the budget is the education budget and not the agitation budget. It must be, therefore, spent keeping in mind the training and the development of a child's interest in his studies. When I think of the condition of so many of our schools— drab, dull with everything, uninteresting—I believe we are very unfair when we criticise our children for taking a great delight in walking out of their class rooms Very little is being done to actually arouse their interest or to keep them in the class rooms for any prolonged period of time.

I appreciate the fact that the Hon'ble Minister for education has done a great deal already in the budget for education to make sure that the salaries of teachers are to be raised. Myself as a Headmaster I am doing all I can in my

own sphere to raise in every possible way the salaries of teachers. I would like all teachers and all categories of school workers to get as high a salary and remuneration as possible. But it must be remembered that a high salary will not necessarily produce better and more meaningful teaching unless the lost meanings of teaching are recovered by the teachers themselves. We hear a great deal to-day spoken about job security and employment security. But the Kothari Commission itself emphasises, "Nothing perhaps creates in a teacher a greater sense of insecurity than his inability to master his subject or the fact that he has, year in and year out, never mastered or become professionally efficient or expert in a knowledge of his subject and its techniques". This, I believe, also contributes a great deal to the discontent which exists sometimes in the mind of a teacher. I would also like to point out here that for the last 10/15 years an idea has grown up that in our schools we have no problems other than money - that teaching and education have no problem other than money. Unless we rid ourselves of these ideas and thoughts I cannot see how we are going to solve the problems that besiege our schools and our educational institutions and how we are going to make any progress and how we are going to use 67 crore of rupees in any fruitful manner. I have, if you permit me, certain suggestions to make with regard to some of the more practical aspects of the public administration of education in our State. I believe, Sir, you will forgive me for being a little personal here, I belong to a group of schools known as the Anglo-Indian groups. They are called by this name, but the composition of the schools is such that they consist largely of Bengali boys and girls Most of the teachers to-day particularly come from the Bengali community, Anglo-Indian is just a name. But I believe that these schools, by and large with all their faults represent the best group of schools that West Bengal has to-day.

One of the reasons for this is that we have the most efficient, the most capable, the most devoted Inspectorate. The Inspectorate must be revived in all its former power in West Bengal and I will appeal to the Hon'ble Education Minister, please do all that he can, to revive the Inspectorate. There are schools in West Bengal that have not been inspected for nearly 20 years. Something must be done at the district levels, as has been suggested by the Kothari Commission. I do not believe that our Hon'ble Minister for Education will be one of the Education Ministers who will allow the Kothari Commission's report to become the most expensive document ever consigned to a museum The Kothari Commission's report itself urges that all education in the States of India must be re-organised at district levels. The District Education Office and the District Inspector must be given a new status through their inspections He is too tied up as he is just now with purely clerical work. Most District Inspectors spend half their time merely in filling up money-orders to sent the teachers their salaries. Again, Sir, I believe the Education Secretary must be free of a certain amount of clerical work so that he can spend much more time as a specialist, if possible, on the creative side of education. Unless this House watches the Education Department at work whatever the Government may be and however good intentions the Minister may be, the bureaucracy which is at work and which has become a vast Leviathan, which nobody can move, will spoil all the plans, all the schemes and waste 67 crores. Again I have to remind you, Sir, that in the Education Department itself there is a generation gap to day between the clerks of yesterday and the clerks of to-day. There is a generation gap in outlook, in attitude, in loyalty, in sense of duty and unless the officers are authorised to run the Department and not to issue orders which indirectly come from the clerks, the Education Department will not live up to our expectations. Again Sir, I am all in favour of free primary education, free education up to any class if we can afford it. But what I am worried about is that this is going to

put all the teachers in West Bengal more than ever at the mercy of the bureaucracy in Writers' Buildings. Once they are at the mercy of the bureaucracy, I tremble to think when the teachers in the moffussil districts—these poor helpless people—will receive their salaries. As it is we in the Anglo-Indian schools are already six months' at arrears over Dearness Allowance. The arrears will pile up and if all the schools coming under the free scheme are now going to be held as its hostages, who knows when these teachers are going to get their salaries ? That they will receive their salaries directly and regularly, is too fantastic for us to expect or believe just now.

Again, because there is a shortage of money I would ask the Hon'ble Education Minister to consider whether it is fair that we in West Bengal as a State should have to contribute to the expenses of the Sainik School in Purulia. There is enough money in the Central Government's Defence Budget to take over the expenses of this school over which the State Government has no control at all. The State Government has to provide money for a school which actually, I believe, can easily be taken over by the Central Government Its expenses can be covered by the Defence Ministry as such.

[6-20 – 6-30 p.m.]

I would like to congratulate the Hon'ble Minister for Education for having completely amalgamated the Basic schools with the Primary schools But when he contemplates a larger number of primary schools, I would ask for a great deal of caution to be exercised in the running of these primary schools. Sir, I understand that the ratio of children dropping out is very serious problem Out of every one hundred pupils thirty or forty between the first and second year drop out. If you calculate statistically at this rate four and a half of the nine crores of rupees that have been very generously allocated for this are going to be wasted on children who are not going to complete any kind of training whatever. This is something that has to be carefully watched. I may also point out to the Hon'ble Minister that already there are stories and rumours in Calcutta that books which were meant for free distribution are being sold in the black market—Sahaj Path stamped and published by Viswa Bharati to be sold at Re. 1/8 is being sold at Rs. 8 a copy in the black market. I would ask the Hon'ble Minister for Education before going further to exercise a little bit of caution through the various officers of the Education Department over these things.

Finally, I trust that he will respect the rights of the various minorities in the matter of running different schools, that he will think of dearness allowance not so much as a grant but as a means of social relief and since in his speech he has said that there is to come a new comprehensive Education Act may I ask. as an act of generosity, that the old regulation issued on the 15th July, 1969 be withdrawn until this new comprehensive Act is introduced.

Thank you.

**Shri Narayan Naskar :** মাননীয় ডেপুটী স্পীকার মহোদয়, বাংলাদেশের বড়ই দুর্ভাগ্য আজকের শিক্ষামন্ত্রী যিনি বহুদিন অভিজ্ঞ শিক্ষক হিসেবে কাজ করে এসেছেন, সেই শিক্ষামন্ত্রী—যিনি দীর্ঘদিন শিক্ষক আন্দোলনের সঙ্গে জড়িত ছিলেন,—তিনি নিজে শিক্ষামন্ত্রীরূপে এই সভার সমক্ষে যে বাজেট রেখেছেন, সেই বাজেট আজকে দেখলে বাংলাদেশের প্রত্যেকটি নর-নারীর, প্রত্যেকটি

শিক্ষানুরাগীর নৈরাশ্য ছাড়া পাওনাগণ্ডা আর কিছু হবেনা। তাই শিক্ষাখাতে যে ব্যয়বরাদ্দ তিনি এখানে এনেছেন, তার উপর বক্তব্য রাখতে গিয়ে একটা ঘটনার উল্লেখ করবো। তিনি কয়েক মিনিট আগে এসেম্বলীর বাইরে যে সমস্ত ছাত্র-ছাত্রী নানা দাবী দাওয়া নিয়ে এসেছিলেন, তাদের সামনে তাঁর বক্তব্য রাখতে গিয়ে বলেছেন- শ্রমিক, কৃষক, চাষী, মজুর মেহনতি মানুষের মাঝে গিয়ে শিক্ষার ব্যবস্থা করতে হবে। এই যে বাজেট আনা হয়েছে--এতে আমরা সন্তুষ্ট নই, কারণ এ বাজেট তো আদর্শ বাজেট নয়। এই যে মেহনতি কৃষক, চাষী জনদরদী শিক্ষামন্ত্রী—সুন্দরবনের অক্ষম ও অভাজনদের জন্য দু-লক্ষ টাকার যে বাজেট গতবারে রেখেছিলেন, তার মাত্র ১ হাজার টাকা খরচ করা হয়েছে, আর বাকি ১ লক্ষ ৯৯ হাজার টাকা ফেরত পাঠিয়েছেন। আর এবারের বাজেটে তিনি সেই মেহনতি জনগণের প্রতি একটু দরদ দেখাবার জন্য ১ হাজার টাকা রাখবার কথাও তিনি চিন্তা করতে পারেননি। এই মেহনতি জনগণের কথা বলতে গিয়ে ১৯৬৯-৭০ সালের বাজেট যেটা রেখেছিলেন তিনি, সে বছর শেষ হতে যাচ্ছে, এখনো গ্রামাঞ্চলে যেখানে হাজার হাজার স্কুল হওয়া প্রয়োজন, সেখানে একটা স্কুলও তিনি দিতে পারলেন না। শিক্ষামন্ত্রীর প্রদত্ত ইংরেজী ভাষণ একটা অদ্ভূত কথা। একটা মজার কথা বলা হয়েছে, সেটা আমি একটু পড়ে আপনাকে শুনিয়ে দিচ্ছি।

The State Government has been able to provide education in 34,672 Primary Schools for 43·67 lakhs students out of an estimated child population of 59·98 lakhs in the age group of 6—11.

এই যদি তাঁর বক্তব্য হয় তো অদ্ভুত কথা। আমি সবিনয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে জানতে চাই যে ৩৪৬৭২টি প্রাইমারী স্কুলের কথা বলে গর্ববোধ করছেন বা পাবলিসিটি করছেন, এর মধ্যে কটায় তাঁর শিক্ষামন্ত্রী থাকাকালীন নিজের সংযোজন আছে? মাননীয় শিক্ষামন্ত্রী শ্রমিকদের কথা চাষীদের কথা বলেছেন। তাই আমরা দেখি যখন ঐ সমস্ত গ্রামের ছেলেরা যারা পড়াশুনা করছে তারা কিশলয় বই পাচ্ছেনা, যাদের বই কেনার ক্ষমতা নেই, বছরের পর বছর পুরাতন বই পড়ে পড়াশুনা করতে হয় সেই সমস্ত মেহনতি জনগণের ছেলেদের জন্য যে টাকা স্যাংসন করা হয়েছিল গত বাজেটে, তার মধ্যে একটা মোটা অংশ না ব্যয় করে ফেরত দিয়েছেন। আজ দুর্ভাগ্য যে যাদের কথা উঁরা বলেন তাদের জন্য কিশলয় বই জুটল না, সরকারী পুস্তক ওখানে পাওয়া গেলন। মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, একটা অদ্ভুত জিনিস আমরা দেখতে পাচ্ছি, যে স্কুলগুলি চলছে সেখানে ছাত্র আছে কিন্তু তাদের পড়াশুনার জন্য কিশলয় বই পাচ্ছেনা। যেখানে নূতন স্কুল প্রয়োজন সেখানে নূতন স্কুল হচ্ছেনা, সেখানকার কোন শিক্ষানুরাগী ব্যক্তি তারা বছরের পর বছর গ্রামাঞ্চলে নিজেরা পাঠশালা করে অথবা নূতন প্রাইমারী স্কুল স্থাপন করে কোন রকমের সরকারী সাহায্য নিয়ে চালিয়ে যাচ্ছেন, অথচ তাদের প্রাইমারী স্কুলের জন্য ঐ কিশলয় বই অথবা সরকারের নির্ধারিত বই পাবার মত একটা ব্যবস্থা নেই। যে সরকার নিজেদের এত বৈপ্লবিক সরকার, ঐতিহাসিক সরকার বলেন তারা যদি ঐ মেহনতি মানুষের জন্য অন্তত: বইগুলি পৌছে দেবার ব্যবস্থা করতেন যে বই বিনা পয়সায় তারা চায়না, পয়সা দিয়ে কিনে লেখাপড়া করতে চায় তাদের জন্য যদি এটুকু ব্যবস্থা হত তাহলে নিশ্চয়ই আমরা অভিনন্দন জানাতাম। মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, এখানে বড় বড় গণতন্ত্রের বুলি আওড়ানো হয়, অথচ গণতন্ত্রের সমস্ত ব্যবস্থাকে জলাঞ্জলি দিয়ে সমস্ত স্কুল বোর্ডকে বাতিল করে নিজেদের নমিনেটেড পার্টিমেম্বার দিয়ে স্কুল বোর্ড তৈরী করা হয়েছে। আমি সবিনয়ে মাননীয় শিক্ষামন্ত্রীকে এটুকু বলতে চাই উনি বারে বারে দুর্নীতির কথা বলছেন, এর পরে উনি কি মেদিনীপুরের লোককে নিয়ে ২৪-পরগণায় বসাবেন, ঐ বীরেন রায়কে নিয়ে গিয়ে আমাদের ২৪-পরগণা স্কুল বোর্ডের

শিক্ষা ব্যবস্থার সমস্ত দায় দায়িত্ব দেবেন। এখানে আমি একটা ঘটনার কথা উল্লেখ করছি। ইতিঃ ২৪-পরগণা জেলা স্কুল বোর্ড যেটা নিজেদের পার্টির লোকদের দ্বারা এই ধরণের সংগঠিত ক যাদের উপর দায়িত্ব আছে নূতন স্কুল দেখার, তারা বারে বারে মিটিং-এ বসেন, বসে আ আলোচনা করছেন, কিন্তু দুঃখের এবং দুর্ভাগ্যের কথা যে, পাঁচবার বসে যে ২৪৭টি স্কুলের যেখানে স্যা বা তাদের প্যানেল করা হবে আজও পর্যন্ত তারা সেই প্যানেল করতে পারলেননা। কিছুদিন অ যারা প্যানেল করার জন্য বসেছিলেন তারা এসে যখন আলাপ আলোচনা করছেন তখন বা থেকে শিকল তুলে দিয়ে বলা হয়েছে, আগে প্যানেল ঠিক কর কোন স্কুলগুলিকে স্যাংসন দেয়া হ তারপর বের হও। স্যার, দেশসেবা ওঁদের কাছে বড় নয়, দলসেবা কি করে করা যায়, কেমন ক বেশীর ভাগ নিজেদের দলের লোকদের দিয়ে দলীয় স্কুল তৈরী করা যায় এটাই ওঁদের কাছে সব চে বড় কথা। মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, আমি আর একটা কথা বলতে চাই যে, ফ্রি এডুকে আপ টু ক্লাস ৮ করাটা যুক্তফ্রন্টের ৩২ দফার মধ্যে আছে কিনা আমার জানা নেই, কিন্তু বিনা বে পড়াশুনার ব্যবস্থা করার কথা তাঁরা বারে বারে ঘোষণা করেছেন লোককে সন্তুষ্ট করার জন্য। সম্পর্কে কাগজে ওঁদের পাবলিসিটি আমরা দেখেছি, সর্বত্রই ওঁরা বলেছেন, কিন্তু আজকে আমরা দেখ সেই ফ্রি এডুকেসনের কিছুই নেই। আমরা বুঝতাম মাননীয় শিক্ষামন্ত্রীর যদি সেই আন্তরিক থাকত যে ৮ম শ্রেণী পর্যন্ত না পারেন অন্তত সিক্স পর্যন্ত, সেটাও যদি উনি চালু করতে পারে তাহলে বুঝতাম যে আর্থিক অনটনটাই হচ্ছে সবচেয়ে বড় কথা, অন্ততঃ আন্তরিকতা আছে, কি সেই আন্তরিকতার কোন চিহ্ন আমরা এখানে দেখছিনা। আর একটা কথা আমি বলতে চাই, কমিটিতে ইন্টারেষ্টেড ইন এডুকেসন বলে এক ক্যাটিগরীর লোক নেয়ার কথা আছে। আমি জানি কোন মহম্মদ বিন্ তোগলকের রাজত্বে আছি আমরা—কয়েকদিন আগে খবরের কাগজে আমরা পড়ে যে দুইজন সাহিত্যিক যাঁদের শিক্ষার উপর বেজ করে নিজেদের লেখা আছে এবং যে লেখা পাঠ ক মানুষেরা শিক্ষিত হন এবং সমস্ত রকম চিন্তাধারায় উদ্বুদ্ধ হন, যেহেতু তাঁরা গ্রাজুয়েট নন্, সেইে ইন্টারেস্টেড ইন এডুকেসন ক্যাটিগরীতে পড়বার মত তাঁদের যোগ্যতা নেই।

[6-30—6-40 p.m.]

মাননীয় ডেপুটি স্পীকার মহোদয় তাই আমি সবিনয়ে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে কি এ জিজ্ঞাসা করতে পারি, আপনাদের যাঁরা মন্ত্রীসভার সদস্য আছেন, সেই মন্ত্রীসভার সদস্যরা আমরা জা তাঁরা মর্য্যাদা সম্পন্ন, শিক্ষানুরাগী, তাঁদের শিক্ষা-দীক্ষায় যথেষ্ট উৎসাহ উদ্দীপনা আছে, আপনাে ক্যাবিনেটে যেসমস্ত মন্ত্রীরা আছেন তাঁদের মধ্যে যদি কেউ গ্রাজুয়েট না থাকেন, যদি কেউ শিক্ষক না করেন, তাহলে তাঁরা কি কোন স্কুলের এ্যডমিনিষ্ট্রেটর হতে পারেননা? তাই আমি মানন শিক্ষামন্ত্রীর কাছে সবিনয়ে জানাচ্ছি যে, আপনাদের ঐ ক্যাটিগোরির মধ্যে উকিল হবে, আপনাদের ক্যাটিগোরীর মধ্যে গ্রাজুয়েট হতে হবে, স্কুলের শিক্ষক হতে হবে। কিন্তু সুন্দরবনের ঐ কর্ণ আপনারা কি এই ধরণের ইন্টারেষ্ট ইন এডুকেসান লোক পাবেন? কিন্তু আমি জানি সুন্দরবে লোকেরা সরকারী সাহায্যের উপর ভিত্তি করে কোনদিনও তাদের শিক্ষা প্রতিষ্ঠান গড়ে তোলে তাদের নিজস্ব আন্তরিকতায়, নিজস্ব সহানুভূতি ও দরদের উপর ভিত্তি করে দিনের পর দিন স জলাঞ্জলি দিয়ে শিক্ষাপ্রতিষ্ঠানগুলি তৈরী করেছেন। সেখানে তারা ইন্টারেষ্টেড ইন এডুকেসান ক্যাটিগোরীতে পড়তে পারবেনা। আমরা জানি দুদিন পরে এর পরিবর্তন হবে। আপনারা অে সময় যা বলেন পরে আবার তা সংশোধন করেন। আপনারা বিধানসভার বাহিরে যেকথা বলে এসে আজকে মন্ত্রীমহাশয় নিশ্চয়ই সেই কথা বলতে পারবেন না যে, এই বাজেট আদর্শ বাজেট নয়। যে একটু আগে আপনি বলেছেন এই বাজেট আদর্শ বাজেট নয়। আমি যদি ভদ্রলোকের ছেলে হই তাহ

আদর্শ বাজেট নয় বলে শিক্ষামন্ত্রী মহাশয় যে কথা বলেছেন সেই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅনিলকুমার মুখার্জী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষামন্ত্রী যে ৬৭ কোটি ৯৬ লক্ষ ৯৪ হাজার টাকার ব্যয়-বরাদ্দ উপস্থাপিত করেছেন আমি তার সমর্থনে দুটি কথা বলছি। আমি এই বাজেট বরাদ্দ সমর্থন করতে গিয়ে আমার যা বক্তব্য তা এই হাউসের কাছে পেশ করছি। বাজেটের আকৃতি দেখলে মনে হয় যে, এটা একটা বিরাট এবং কংগ্রেসের ১৯৬৬-৬৭ সালের চেয়ে প্রায় দ্বিগুণের বেশী অর্থ বরাদ্দ এখন ধরা হয়েছে। দীর্ঘদিন ধরে বাংলাদেশের মানুষের মনে শিক্ষাক্ষেত্রে যে নৈরাজ্য ছিল, সেই নৈরাজ্য শেষ হবে এই আশা-আকাঙ্খা নিয়ে মানুষ যুক্তফ্রণ্ট সরকারের দিকে তাকিয়ে ছিল। যুক্তফ্রণ্ট সরকারের ৩২ দফা কর্মসূচী এবং ভাবমূর্তি শিক্ষাক্ষেত্রে যে আশা-আকাঙ্খা পোষণ করেছিল সেই আশা-আকাঙ্খা, সেই নৈরাজ্যের কিন্তু আজকেও শেষ হয়নি এবং আগামীদিনে শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য শেষ হবে এই কথা এই বাজেট দেখে আমার মনে হচ্ছে না। আমরা দেখেছি শিক্ষাক্ষেত্রে প্রাথমিক শিক্ষা পর্যায়ে যে বরাদ্দ করা হয়েছে তার মধ্যে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়, ফ্রি প্রাইমারী স্কুল সম্পর্কে কোন ব্যয়-বরাদ্দের উল্লেখ করেন নি। আমরা ব্যাকওয়ার্ড ক্লাশদের সম্পর্কে দেখতে পাচ্ছি কি— যাদের সম্পর্কে আমরা কিছুদিন আগে আলোচনা করেছিলাম তাদের সম্পর্কে বাজেটে দেখতে পাচ্ছি কংগ্রেস আমলে যেখানে ১৯৬৬-৬৭ সালে ১০ লক্ষ ৭১ হাজার টাকা ছিল আজকে সেখানে আমরা ১১ লক্ষ ৩৪ হাজার টাকার মত পর্যায়ে রয়েছি, অথচ আমরা অবহেলিত মানুষদের কথা বলছি। শিক্ষাক্ষেত্রে এই ব্যাকওয়ার্ড ক্লাশ অর্থাৎ সিডিউল্ড কাস্টদের জন্য আমরা বেশী টাকার ব্যয় বরাদ্দ করছি না, অথচ অন্যদিকে দেখুন ঠিক একই শিক্ষাক্ষেত্রে রবীন্দ্র সদনের জন্য কংগ্রেস আমলে যেখানে ৯৬ হাজার টাকার মত ছিল, সেখানে ১ লক্ষ ৩০ হাজার টাকা ধরা হয়েছে। অথচ গ্রামের লক্ষ লক্ষ মানুষ আজকে কয়েক লক্ষ টাকার জন্য বিশেষ করে সিডিউল্ড কাস্ট এণ্ড ট্রাইবসদের লোকেরা অবহেলিত হয়েছে। কিন্তু কলকাতা সহরের বুকে ঐ রবীন্দ্র সদনের জন্য ১ লক্ষ ৩০ হাজার টাকা ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে। দেখে আমার মনে হচ্ছে শিক্ষামন্ত্রী মহাশয় বোধ হয় এই বাজেট তিনি নিজের হাতে লেখেন নি, কর্মচারীরা যা লিখে দিয়েছেন তাই এখানে পেশ করেছেন অথবা ইচ্ছাকৃতভাবে করেছেন। অনেক জায়গায় আমার এই বাজেট পড়ে মনে হচ্ছে শুধু ফ্রী প্রাইমারী, হায়ার সেকেণ্ডারী এবং হাইস্কুলের এ্যাফিলিয়েসানের ব্যাপারে আমরা দেখেছি কিছুদিন আগে যেখানে ২৩০ জন ছাত্র সংখ্যা থাকলেই এ্যাফিলিয়েসান পাওয়া যেত, সেখানে তিনি আমাদের না জানিয়ে ছাত্র সংখ্যা ২৫০ জনে করলেন। তার ফলে ৬০০ স্কুলস এ্যাফিলিয়েসান পেল না, হাজার হাজার লোক দরখাস্ত দিয়েছিল ক্লাশ টেনের ছেলেরা পরীক্ষা দিতে পারছে না। প্রাইমারী স্কুল, প্রাইমারী এডুকেসান, ক্লাশ টেন স্কুল, হায়ার সেকেণ্ডারী অথবা কলেজ এডুকেসানে আসুন, সেখানেও ঐ একই অবস্থা। চারিদিকে সমস্ত জায়গায় কলেজে কলেজে ঘেরাও এবং ছাত্রদের মধ্যে কোন নৈতিক বোধ বা এই রিপোর্টের মধ্যে এমন কোন নির্দেশ নেই যেখানে ছাত্রদের মান উন্নয়ন করা হবে। তাছাড়া যে সমাজতান্ত্রিক বিপ্লবের কথা আমরা বলি সেই সমাজতান্ত্রিক বিপ্লবের কোন ইঙ্গিত এর মধ্যে নেই। স্যার, আমি বাজেট পুঙ্খানুপুঙ্খরূপে পড়েছি, কিন্তু দেখেছি এর প্রত্যেকটি লাইনই সেই বৃটিশ আমলের মত বা কংগ্রেস আমলের মত আমরা তৈরী করেছি। স্যার, আমরা নিজেদের বামপন্থী প্রগতিশীল সরকার বলে মনে করি, কিন্তু প্রগতিশীল চিন্তাধারা শিক্ষাক্ষেত্রে নেই। সমাজতান্ত্রিক শিক্ষা ব্যবস্থা কিম্বা শিক্ষা ক্ষেত্রে বিপ্লবের কোন ইঙ্গিত এই বাজেটের মধ্যে কোথায়ও প্রকাশ পাচ্ছে না। যেটা প্রকাশ পাচ্ছে সেটা হচ্ছে এই যে আমরা বিভিন্ন জায়গায় ম্যানেজিং কমিটি গঠন করেছি, আমরা বিপ্লব করছি—আমরা কি করছি, আমরা রাজনীতি করছি, পার্টিবাজী করছি। আজকে বিভিন্ন জায়গায় ম্যানেজিং কমিটি ভেঙ্গে দিয়ে সেখানে এ্যাডমিনিষ্ট্রেটার নিয়োগ করে আমরা রাজনীতি করছি। এক

কথায় আমরা শিক্ষা নিয়ে ছিনিমিনি খেলছি। আর এই অবস্থার জন্যই বাংলাদেশের মানুষের কাছে যুক্তফ্রন্ট সরকারের শিক্ষাক্ষেত্রে যে ভাবমূর্তি সেটা আজকে নষ্ট হতে চলেছে। তারপরে স্যার, আমি বলব যে আমরা গরীবদের কথা বলি, মেহনতী মানুষের কথা বলি কিন্তু গরীব ছাত্ররা যে ষ্টাইপেণ্ড বা স্কলারশিপ নিয়ে পড়তো, সেই স্টাইপেণ্ড বা স্কলারশিপ কংগ্রেস আমলে যেখানে ৮ লক্ষ ১৫ হাজার টাকা স্যাংশান হত, সে জায়গায় আমরা কমিয়ে এনে আজকে ৬ লক্ষ ৬৫ হাজারে দাঁড় করিয়েছি। অর্থাৎ আমরা দেখতে পাচ্ছি স্টাইপেণ্ড এবং অন্যান্য খাত যেগুলি গুরুত্বপূর্ণ ব্যাকওয়ার্ড ক্লাশ বা অনুন্নত শ্রেণীর জন্য বা গার্লস এডুকেশান— বিভিন্ন জায়গাতে বাজেটের আকৃতি বেড়েছে কিন্তু এবারে বাজেটের আকৃতি বাড়াতে কোন লাভ হয়নি। গ্রামের অবস্থা দেখুন। ডি, আই, অফিস সেখানে কংগ্রেসের আমলে বা বৃটিশের আমলে যে ভাবে ডি, আই, এর কাছে আবেদন, নিবেদন করতে হত এবং তাতে যে ভাবে জুতোর শুকতলা ক্ষয়ে যেত আজকেও সেই ভাবে চলছে। ডি, আই,-কে জিজ্ঞাসা করলে বলেন, আমরা করবো কি, যতগুলি স্কুল বেড়েছে সেই অনুপাতে আমাদের ষ্টাফ বাড়েনি। আজকে আমাদের শাসনযন্ত্র বা এ্যাডমিনিষ্ট্রেশান কোলাপস করে আসছে। ফাইলের পর ফাইল জমে যাচ্ছে অথচ আমাদের এডুকেশানের যে এ্যাডমিনিষ্ট্রেশান সেখানে আমরা কিছুই করছি না। মিঃ হিক্স ইনস্পেকসানের কথা বলেছেন যে কলেজ তো দূরের কথা আজকাল স্কুলেও ইন্সপেক্টর যায় না। যাবে কি করে? যেখানে কয়েকশো স্কুল রয়েছে সেখানে ইন্সপেক্টার পাঠানোর জন্য যে পরিমাণ ইন্সপেক্টার পাঠানো দরকার সে পরিমাণ আমরা দেখিনি। সেই চিরাচরিত, গতানুগতিক প্রথায় চলেছে, যেভাবে বৃটিশ চালাতো, কংগ্রেস চালাতো। কাজেই আমি বলতে চাই, নতুন ধরনের শিক্ষার কথা বা নতুন চিন্তাধারা আমাদের আনতে হবে। তা ছাড়া শিক্ষা কমিশন যেখানে রয়েছে সেই শিক্ষা কমিশনের যে বক্তব্য, সেখানে রয়েছে কমন স্কুল করার কথা। আমরা বলছি, মেহনতী মানুষের কথা, গরীবদের কথা। আজকে বড়লোকদের স্কুল রয়েছে— কোঠারী কমিশনে যে কমন স্কুল করার কথা বলা হয়েছে তার কোন ইঙ্গিত নেই। স্যার, আমি যেকথাগুলি বললাম সেগুলি মন্ত্রী মহাশয়কে আবার মনে করিয়ে দিয়ে এই বাজেটকে সমর্থন করে আমি শেষ করলাম।

[6-40--6-50 p.m.]

**শ্রীআজিজুর রহমান:** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী শিক্ষাখাতে ১৯৭০-৭১ সালের যে বাজেট-বরাদ্দ এনেছেন সেই বাজেট বরাদ্দের বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে আজকে হাউসের সরকারী পক্ষের যে সমস্ত শিক্ষাবিদ ভাষণ দিয়েছেন তাঁদের সেই ভাষণের কথা বার বার মনে পড়ছে। সরকার পক্ষের যে সমস্ত শিক্ষাবিদ—শ্রীঅনিল মুখার্জী, মিঃ হিক্স, শ্রীমতী ইলা মিত্র মহাশয়া প্রভৃতিরা যে বক্তব্য রেখেছেন, সেই বক্তব্য থেকে আর বুঝতে বাকি থাকে না বা বুঝতে কষ্ট হয়না যে আমাদের বাংলাদেশে বর্তমানে শিক্ষার অবস্থা কি।

বাংলাদেশের শিক্ষা ব্যবস্থা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে? শ্রীমতী পারুল সাহা একটি কথা বলেছেন যে, বাস্তুঘুঘুর বাসা ভেঙ্গে আর একটি বাস্তুঘুঘুর বাসা তৈরী হয়েছে। এটা ঠিক নয়। বাস্তুঘুঘুর বাসা ভেঙ্গে বাংলাদেশে মাকড়সার জালে আমলা যন্ত্রের ছত্রছায়ায় বামপন্থী কমিউনিষ্ট দলের দলবাজী চলছে। যে শিক্ষা মানুষের জীবনের কোন উৎকর্ষ করতে পারবেনা, সে শিক্ষা শরীরের শিক্ষা, মানুষের মনের শিক্ষা, মানুষের নৈতিক জীবনের শিক্ষা, মানুষের আধ্যাত্মিক জীবনের শিক্ষা, আজকে শিক্ষামন্ত্রী মহাশয় যে রথচক্র চালিয়েছেন সেই রথচক্র নিষ্পেষিত হচ্ছে এবং কদর্য অবস্থা পরিণত হয়েছে। শিক্ষার ক্ষেত্রে তিনি যে বিপর্যয় এবং সংকট এনেছেন তাতে শিক্ষা যে কোথায় যাবে এটা ঠিক বুঝে উঠতে পারছিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী অত্যন্ত গণতন্ত্রের কথা বলতেন। সোচ্চার তিনি গণতন্ত্রের কথা ঘোষণা করতে। কিন্তু তিনি গণতন্ত্রকে

হত্যা করেছেন এবং হত্যা করতে একটু কার্পণ্য করেননি। বিন্দুমাত্র তাঁর দ্বিধা হয়নি প্রথম যখন তিনি যুক্তফ্রন্টের শিক্ষামন্ত্রী হিসাবে ক্ষমতাসীন হন। প্রথমে তিনি গণতান্ত্রিক পদ্ধতিতে যে সমস্ত স্কুল বোর্ড গঠিত ছিল তার মূলে কুঠারাঘাত করলেন এবং করে তিনি Advisory Committee গঠন করলেন। এই Advisory Committee-তে কারা এলো? এল তার দলের লোক। কংগ্রেসের আসার প্রশ্ন তো ছেড়ে দিলাম, এমন কি অন্য দলের লোককে পর্যান্ত নেওয়া হল না। তিনি তাঁর বাজেট বক্তৃতায় গর্বের সঙ্গে বলেছেন যে State Government has been able to provide education in 34,672 Primary Schools for 43·67 lakh students out of an estimated child population of 59·98 lakhs in the age group of 6 to 11.

আমি বলতে পারি, এই কৃতিত্ব কার? এই কৃতিত্ব সম্বন্ধে কি তাঁর অবদান আছে? এতো কংগ্রেসের আমলের সময়ে এই স্কুলবোর্ড প্রতিষ্ঠিত হয়েছিল। কংগ্রেস যা করছে তারপর তিনি কি একটিও স্কুল করেছেন? তিনি ১৫ শত প্রাইমারী স্কুলের কথা বলেছেন। আমি গ্রাম বাংলার লোক, আমি জানি গ্রামে কত প্রাইমারী স্কুল স্থাপন হয়েছে? তিনি বলুন, যে তার মধ্যে কতটা প্রাইমারী স্কুল দিয়েছেন? আজকে একটা প্রাইমারী স্কুল স্থাপন করতে হলে এক বিঘা জমি দিতে হয়, সেখানে ঘর দিতে হয়, তার আসবাবপত্র তৈরী করতে হয়। তারপর সেখানে ২ জন শিক্ষক বিনা বেতনে খাটে। ১৯৬৭ সাল থেকে আরম্ভ করে এই সময় পর্যান্ত দিনের পর দিন সেই সমস্ত জায়গায় বিনা বেতনে যেসব বেকার যুবকেরা স্কুলের সেবা করেছেন আজকে তিনি বলছেন ১৫ শত স্কুলের কথা। আমার জানা আছে এবং পরিসংখ্যান নিলে জানা যাবে ৪ গুণ বাংলাদেশের গ্রামাঞ্চলে স্কুল স্থাপিত হয়েছে। তার অনুমোদনের কোন প্রয়াস নেই, কোন প্রচেষ্টা নেই। তিনি ১৫ শত স্কুল করবেন বলেছেন বলে প্রতিশ্রুতি দিয়েছেন, যেটা বাজেটে উল্লেখ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তিনি বলেছেন একটা জায়গায় State Government has sanctioned this year 1500 new Primary Schools in the State including 50 in Calcutta.

তাই আমি বলছি, এই যে স্কুলের কথা বলেছেন, বর্তমানে যে সমস্ত স্কুল বাংলাদেশে প্রতিষ্ঠিত আছে তার তুলনায় এত নগণ্য এবং অত্যন্ত ক্ষুদ্র। এর দ্বারা গ্রাম বাংলার মানুষের কোন উপকার হবে না। এই গ্রাম বাংলার লোক যেখানে তাদের ছেলেমেয়েদের Convent School-এ পড়বার মত সামর্থ্য নেই, কোন Missionary School-এ পড়াবার সামর্থ নেই, তারা গ্রাম বাংলায় বাস করে এবং সেখানে তাদের সেই গ্রামের স্কুলেই পড়াতে হবে। যেখানে স্কুল পর্বতের মূষিক প্রসবের মত অবস্থা সেখানে তিনি ১½ হাজার স্কুল করবেন বলে মস্ত ভাঁওতা দিয়ে চলেছেন। আমরা জানতাম তিনি নামের সার্থকতা বজায় রাখবেন। তিনি সত্যপ্রিয়, কিন্তু আজকাল দেখছি তিনি অসত্যের পুজারী। এই সত্যপ্রিয়তা তাঁর মধ্যে কোথায় আছে? কোন নাম গল্পে আছে বলে জানিনা। তিনি বলেছেন ৮ম শ্রেণী পর্যন্ত শিক্ষা অবৈতনিক করবেন। কিন্তু কথায় বলে যে একটা লোক কুস্তি করতো—সে সব ক্ষেত্রেই হেরে যেতো—সকলে বলে তুমি হেরে যাও কেন? সে তখন বল্‌লো আমার ঠ্যাং ধরে কেন। এরাও সেই রকম সব করতে পারতাম কিন্তু কেন্দ্র টাকা দেয় না কেন? আজকে পশ্চিম-বঙ্গ ছাড়া বিহার, উড়িষ্যা, ভারতবর্ষের সমস্ত জায়গায় ৮ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক করা হয়েছে, এখানে কেন হোল না? কেবল স্তোক বাক্য—কোথায় তার কার্যকরণ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় দেখিয়েছেন যে মেয়েদের বেতন নেওয়া হয় না। মেয়েদের ফ্রী এডুকেসন—সেটা তো কংগ্রেস সরকার করেছে—হায়ার সেকেণ্ডারী স্কুল বা জুনিয়ার হাইস্কুলে মেয়েদের কোন দিন বেতন নেওয়া হয়—শিক্ষকদের ছেলে-মেয়েদের থেকে কিছু বেতন নেওয়া হয় না, এটা তো কংগ্রেস সরকারের করা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটু আমি বলবো—মাননীয়

শিক্ষামন্ত্রী বলেছেন যে মাদ্রাসা সম্বন্ধে মাদ্রাসা রিভিউ বোর্ড করা হয়েছে। কোথায় সেই রিভিউ বোর্ড—সেই বোর্ডের কোথায় অধিবেশন হয়? আজকে তাদের প্রতি বিমাতৃসুলভ ব্যবহার, বৈষম্যমূলক নীতি সেখানে নেওয়া হয়েছে। তাদের আজকে বঞ্চিত করে রাখা হয়েছে। এই সমস্ত জিনিসের তীব্র বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭০-৭১ সালের যে বাজেট বরাদ্দ তার সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। গত এক বছর হোল এই পশ্চিমবঙ্গে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে। এবং যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর বাংলাদেশের সমাজ জীবনে বিভিন্ন ক্ষেত্রে নানা পরিবর্তন এসেছে। কিন্তু শিক্ষার ক্ষেত্রে আমরা তেমন পরিবর্তন লক্ষ্য করতে পারছি না। এই যে শিক্ষা বাজেট সম্বন্ধে আমাদের শিক্ষামন্ত্রী মহাশয় বক্তৃতা রেখেছেন তাতে ভালভাবে লক্ষ্য করলে দেখা যাবে যে, তেমন কিছু পরিবর্তন করা হয়নি। শুধু বাজেটে কিছু টাকা বাড়ানো হয়েছে মাত্র। অভিযোগ উঠেছে যে, অনেক ম্যানেজিং কমিটি বাতিল করে দেওয়া হয়েছে। সত্যি কথা, দীর্ঘদিন ধরে কংগ্রেসের পাকেটের যে ম্যানেজিং কমিটি যে স্কুল বোর্ড যেভাবে পরিচালিত হয়ে আসছিল তা দুর্নীতিগ্রস্ত হয়েছে। সেগুলি ভেঙ্গে নূতন ভাবে ম্যানেজিং কমিটি করার প্রয়োজন হয়েছিল। তেমন আবার অনেক ক্ষেত্রে জোর জবরদস্তি করে অনেক স্কুলের ম্যানেজিং কমিটি অন্যায়ভাবে বাতিল করা হয়েছে এবং সেখানে এ্যাডমিনিষ্ট্রেটার নিয়োগ করার ব্যাপারে যে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী নেওয়ার প্রয়োজন ছিল তা অনেক ক্ষেত্রে নেওয়া হয় নি। সেখানে যুক্তফ্রন্ট সরকারের শিক্ষা দপ্তরের উচিত ছিল নিরপেক্ষভাবে কাজ করা—কিন্তু সেটা করা হয় নি। আমরা কংগ্রেসের ২২ বছরের কুশাসনের সমালোচনা করেছি— সেখানে দলবাজী, বা সংকীর্ণ স্বজনপোষণ প্রভৃতি দুর্নীতিতে ভরে গিয়েছিল। যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবে আমরা ঘোষণা করেছিলাম যে আমরা এই সব দুর্নীতিমুক্ত করবো এবং সুশাসন ব্যবস্থা চালু করবো। কিন্তু দুঃখের বিষয় আমরা সেই পদক্ষেপ থেকে অনেক দূরে সরে গেছি। কংগ্রেসের আমলের সেই দুর্নীতি যা সমাজের রন্ধ্রে রন্ধ্রে প্রবেশ করেছিল আমরা সেই একই জিনিস করতে আরম্ভ করেছি।

[6-50—7-00 p.m ]

প্রশ্ন উঠেছে, ৮ম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করার যে সম্ভাবনা যুক্তফ্রন্ট সরকার দিয়েছিলেন, সেই সম্ভাবনা বাস্তবে রূপায়িত হওয়ার তেমন কোন সম্ভাবনা এখন দেখা দেয়নি। সেই সম্ভাবনা দেখা দিত যদি যুক্তফ্রন্টের দলগুলি বিচ্ছিন্ন মনোভাব না নিয়ে অতীতের একই ভাবে আন্দোলন করত এবং আন্দোলনের মধ্য দিয়ে কেন্দ্রীয় সরকারকে বাধ্য করতে পারত কনষ্টিটিউশনের ডিরেক্টিভ প্রিন্সিপলস মতে প্রত্যেক রাজ্য, বিশেষ করে পশ্চিমবঙ্গে বিনা বেতনে ৮ম শ্রেণী পর্যন্ত শিক্ষা ব্যবস্থা চালু করা যায় তাহলে আমরা নিশ্চয় কৃতকার্য্য হতে পারতাম। কিন্তু আজকে পরস্পরের মত-পার্থক্যে সেটা অনেকটা দূরে সরে গিয়েছে একমুখী আন্দোলনের অভাবে। অনেকে বলেছেন কংগ্রেসী আমলে যেমন চলত ঠিক তেমনি চলছে। যুক্তফ্রন্ট সরকার হওয়ার পরেই দেশের শিক্ষকগণ আশা করেছিল তাঁদের অভাব অভিযোগের প্রতিকার নিশ্চয়ই হবে। কিন্তু বাস্তবে কিছুই হয়নি। শিক্ষা দপ্তর অতীতে যেমন গাফিলতী করেছে আজও তেমনি করছে। তাঁর শিক্ষা দপ্তরের অযোগ্যতা অকর্মণ্যতা আজ পর্য্যন্ত পশ্চিম বাংলার শিক্ষকদের সাড়ে সাত কোটি বেতন বাকী। তাঁরা যদি গ্রান্ট এবং ডি, এ ঠিক মত পাঠাতেন, তাহলে শিক্ষকদের এই দুরবস্থা থাকত না। এর পরিবর্তন প্রয়োজন, শিক্ষাবিভাগকে পরিবর্তন করে তার আমূল পুনর্বিন্যাস করে আমলাতান্ত্রিক ব্যবস্থার পরিবর্তন না ঘটালে কোন সুরাহা হবে না। স্কুলে যেগুলি স্ট্যাটাস্ স্কুল, অনেক সময় অনেক

পুরাণো স্কুল বহু টাকা ডেফিসিট হিসাবে পান, প্রয়োজনের তুলনায় প্রচুর পান, আবার অপর দিকে এক ষ্ট্যাটাস হলেও তুলনায় অনেকাংশে কম অর্থ পান, তাতে তাদের স্কুল মেইনটেইন করতে অসুবিধা হয়, তেমনি সেটা নিয়মিতভাবে দেওয়াও হয়নি। এবারে তাড়াতাড়ি করে যাতে দ্রুত শিক্ষকদের জন্য অর্থের ব্যবস্থা করা যায় তারই ব্যবস্থা করতে হবে। মাননীয় শিক্ষামন্ত্রীর বাজেটে দেখলাম আদিবাসী ও তপশীলী অধ্যুষিত এলেকার প্রতি বিশেষ দৃষ্টি দেওয়া হবে। কিন্তু আমি তাঁর কাছে এটুকু জানাতে চাই অতীতেও অনেক প্রতিশ্রুতি দেওয়া হয়েছে, এদের উন্নতির কথা অনেক বলা হয়েছে কিন্তু বাস্তবে সেটা অনেকাংশে কাজে লাগান সম্ভব হয়নি, প্রচেষ্টা চলেনি। এটা শুধু কাগজে বক্তৃতা বা প্রতিশ্রুতি যেন হয়ে না থাকে সেদিকে তাঁর আমি দৃষ্টি আকর্ষণ করছি। আমি দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি অনুন্নত এলেকা, তপশীলী আদিবাসী এলেকার উন্নতির জন্য বিশেষ দৃষ্টি দেবেন। কিন্তু বাজেট যদি লক্ষ্য করেন দেখতে পাবেন সুন্দরবনের উন্নতির জন্য শিক্ষা খাতে বিশেষ ব্যয় বরাদ্দ হিসাবে এক লক্ষ টাকা রাখা হয়েছে, তার মধ্যে ব্যয় করা হয়েছে এক হাজার টাকা মাত্র। বর্তমান বছরেও বরাদ্দ করা হয়েছে এক হাজার টাকাই। এটা দেখলেই কাজের সঙ্গে তার মুখের কথার অসংগতি ধরা পড়ে। আজ পর্যন্ত সেখানে কোন নূতন প্রাথমিক স্কুল স্থাপিত হয়নি, নূতন করে শিক্ষক নিয়োগ করা হয়নি। যাতে নূতন করে স্কুল স্থাপিত হয় এবং শিক্ষক নিয়োগ করা হয় এবং যতখানি সম্ভব দ্রুত শিক্ষার সম্প্রসারণ করা যায় সেদিকে দৃষ্টি দেবেন একথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুবোধচন্দ্র মাইতি** ঃ মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের শিক্ষামন্ত্রী মহাশয় বহুদিন শিক্ষা জগতের সঙ্গে জড়িত ছিলেন, আর শিক্ষক আন্দোলনের পুরোধা ছিলেন। আশা করেছিলাম তিনি নূতন নীতি আমদানী করবেন। নূতন নীতি কিছু নয়, তিনি রাজনীতি অনুপ্রবেশ করেছেন শিক্ষা জগতে। আপনি দেখুন কি রকম নেকেড ওয়েতে রাজনীতি শিক্ষাজগতে ঢুকিয়েছেন। তিনি প্রথমে স্কুল বোর্ডগুলি জেলায় জেলায় যা ছিল, তা বাতিল করে দিলেন। ভালকথা। সেগুলি কনষ্টিটিউটেড বডি। সেখানে নির্বাচিত সদস্য এবং সরকারী মনোনীত সদস্য ছিল। যদি তিনি মনোনীত সদস্যদের ভাল মনে না করতেন তিনি নূতন মনোনীত সদস্য সেখানে দিয়ে স্কুলগুলি চালু করতে পারতেন। কিন্তু তার বদলে তিনি ডিষ্ট্রিক্ট ইন্সপেক্টার কে এ্যাডমিনিষ্ট্রেটার করে দিলেন এবং তাঁকে সাহায্য করবার জন্য কাউনসিল গঠন করে দিলেন। সেখানে কারা থাকবে, তার দলের কয়েকজন সদস্য। তিনি প্রাথমিক শিক্ষাকে মার্কসবাদীদের দখলে আনবার ব্যবস্থা করলেন।

স্যার, মেদিনীপুর জেলায় সবচেয়ে বড় প্রাথমিক শিক্ষক দল যেটি তাঁদের সমিতির একটি সভ্যও সেই কমিটিতে স্থান পেলেননা। আমরা দেখছি কেবল সি. পি. এম.-এর লোকেরা এই কমিটিতে স্থান পেলেন। এইভাবে দেখছি প্রাইমারী শিক্ষা জগতের উন্নতি করেননি বা একটিও নূতন প্রাইমারী স্কুল করেননি। কেবল প্রাইমারী শিক্ষাকে কি করে সি. পি. এম.-এর আওতায় আনা যায় তারই ব্যবস্থা করছেন। তারপর, বোর্ড অব সেকেণ্ডারী এডুকেসন দেখুন, সেখানে বোর্ডকে ঠিক রাখা হয়েছে কিন্তু তার হুকো, নলচে সব বদলান হয়েছে। সেখানেও সি. পি. এম-এর লোক বেশী থাকছেন এবং তাঁদের ইঙ্গিতে সব নিয়ন্ত্রিত হচ্ছে। যদি কখনও এ্যাডমিনিষ্ট্রেটর নিযুক্ত করা হয় তাহলে এনকোয়ারী করে এটা করা উচিত। কিন্তু আমরা দেখছি কোনরকম এনকোয়ারী না করে এই বোর্ডের দ্বারা এই সমস্ত কাজ করা হচ্ছে। এই কাজ যদি কেউ না করেন তাহলে তাকে বলি হতে হচ্ছে এবং তার বলি হয়েছেন জ্যোৎস্না মল্লিক, দুর্গাদাস মজুমদার, আই, এ. এস্.। তিনি নির্বিচারে শিক্ষামন্ত্রীর কথা শোনেননি সেইজন্য তাঁকে সেক্রেটারীর পদ

থেকে নামান হয়েছে এবং ডেপুটি সেক্রেটারী নাম্বার ফোর নির্মল সিংহকে এপয়ন্টেমেন্ট দেওয়া হয়েছে। কারণ রাইটার্স বিল্ডিংস্ থেকে যে ফোন যাবে তিনি নির্বিচারে তা প্রতিপালন করবেন সেইজন্যই এই নূতন ব্যবস্থা করা হয়েছে। স্যার, এখানে কাজ অপেক্ষা যে অকাজ বেশী হয় তার নমুনা আমি আপনার সামনে তুলে ধরছি। বোর্ড অব সেকেণ্ডারী এডুকেসনের নাইন, টেন, ইলেভেনের জন্য একটি সংস্কৃত সাহিত্য সংগ্রহ ছিল যেটা ১৯৬৯ সালে চলেছিল। এই সংস্কৃত সাহিত্য সংগ্রহ সরস্বতী প্রেসে ছাপা। এটা কিন্তু ১৯৭০ সালে রাখা হয়নি। তার বদলে ওই সংস্কৃত সাহিত্য সংগ্রহের এ্যাব্রিজ্‌ড এডিসন করা হয়েছে এবং তাকে ছাপান হয়েছে এমন একটা প্রেসে যেটা নিশ্চয়ই সি. পি. এম.-এর অনুগত এবং দরকার হলে শিক্ষামন্ত্রীমহাশয় ওই খাতে অনেক বরাদ্দ করেছেন। সেখানে কি কি ভুল রয়েছে সেটা আমি বলছি। রামায়ণম্ এই হেডে যে সমস্ত গল্প ঢোকান হয়েছে সেটা আপনারা লক্ষ্য করুন। রামায়ণম্ এর মধ্যে দুঃশাসন ঢুকে গেল, ধৃতরাষ্ট্র ঢুকে গেল। ধৃতরাষ্ট্র, দুঃশাসন যে রামায়ণের লোক সেটা আমরা বোর্ড অব সেকেণ্ডারী এডুকেসন-এর এই বই থেকে শুনলাম। তারপর আরও কত যে গ্রামেটিক্যাল মিসটেক আছে সেটা আমি তুলে ধরছি। স্যার, "অলিয়তে" বলে কোন কথা আছে কিনা সেটা আমি যাঁরা সংস্কৃত জানেন তাঁদের কাছে জিজ্ঞাসা করছি? যাঁরা সংস্কৃত জানেন তাঁরা জানেন এরকম কোন কথা নেই। "অলিয়ত" হতে পারে। এইভাবে বোর্ড অব সেকেণ্ডারী এডুকেসনকে পরিচালিত করা হচ্ছে। তারপর আজকাল বিশ্ববিদ্যালয়ে মর্যাদা রক্ষা হয়না, অসম্মান হচ্ছে। এইগুলো ঘটনা যে ইউনিভার্সিটিতে ঘটল তাতেই আমরা দেখতে পাচ্ছি শিক্ষাক্ষেত্রে কি বিভৎস অবস্থা চলছে এবং এই ঘটনা সকল থিংকিং মাইণ্ডকে নিশ্চয়ই আকুল করে তুলবে।

[7-00—7-10 p.m.]

স্যার, এই যে শিক্ষাক্ষেত্রে রাজনীতির অনুপ্রবেশ, এর দ্বারা কিরকমভাবে পার্টিবাজী করা হয়েছে আজকের সারাদিনে যে বক্তৃতা হলো তাও আপনি দেখলেন যে সমস্ত দল আজকে অসন্তুষ্ট। কেবলমাত্র মার্কসিস্ট কম্যুনিষ্ট পার্টি ছাড়া আর সমস্ত দলকে যাতে করে নিশ্চিহ্ন করা যায়—তারজন্য শিক্ষামন্ত্রী আস্তে আস্তে দ্বিধা করে যাচ্ছেন। স্যার, সেদিন দেখলাম ওখানে শিক্ষামন্ত্রী মহাশয় বসে আছেন এবং তাঁর পেছনে বাংলা কংগ্রেসের মাননীয় সদস্য চারুমিহির সরকার মহাশয় বসেছিলেন, সেইসময় তাঁদের মধ্যে যে বাকযুদ্ধ হয়ে গিয়েছিল, সেটা অন্য কিছুর জন্য নয়, একটা College-এর Principal-কে নিয়ে হয়েছিল। এদিকে High School, College সমস্ত জায়গায়ই Headmaster, Principal এরা আজকে নিরাপত্তার অভাববোধ করছে। অর্থাৎ শিক্ষাক্ষেত্রে যেটা স্থিতাবস্থা থাকবে, তার যে উন্নতি কি করে হবে, সেটা আজকে একটু চিন্তা করে দেখুন। আজকে যে ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে শিক্ষাজগতে সেটা গভীরভাবে চিন্তা করে দেখুন। আমি অনুরোধ করবো যে শিক্ষাক্ষেত্র থেকে অন্ততঃ রাজনীতিকে বাদ দিয়ে অন্ততঃ যেসমস্ত কথা আপনি শিক্ষক আন্দোলনের পুরোধায় থেকে বলেছিলেন, সেই সমস্ত কাজগুলো করলে আজকে অন্ততঃ শিক্ষাক্ষেত্রে উন্নতি হতে পারতো। উনি বলেছেন যে কংগ্রেস আমলে কোন নীতি ছিল না, সেইজন্য আন্দোলন করেছিলেন। কিন্তু আমি বলছি আজ পর্যন্ত কি Secondary যে School গুলো, যারা grant-in-aid পায়নি, যারা Lump Grant পাচ্ছে, সেই সমস্ত শিক্ষকরা নিয়মিত, এমনকি মাসিক বেতন পাচ্ছেনা। কি করে পাবে, একটা Lump Grant—১০ হাজার কি ৬ হাজার টাকা বছরে দেওয়া হয়, তাহলে ছাত্রদের বেতন থেকে সেই সমস্ত শিক্ষকরা মাইনে পেতে পারেন, সেই ব্যবস্থা করুন। আবার যেখানে grant-in-aid দেওয়া হচ্ছে, যাকে বলে deficit grant, তাও বছরের শেষে গিয়ে পৌঁছয় এবং হয়ত বা ২/৩টে instalment-এ যায়। এই সমস্ত শিক্ষকরা মাইনে

পাননা এবং তা না পাওয়ার ফলে—প্রত্যেক স্কুলকে জিজ্ঞাসা করবেন যে Headmasterদের পক্ষে School-এর desciplinc রক্ষা করা দায় হয়ে উঠেছে। আমার একটা ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি যে, একজন Headmaster একজন শিক্ষককে কিছুতেই নিয়মিত করতে পারছিলেন না. সেইজন্য তিনি তাকে বললেন যে আপনার বিরুদ্ধে drastic action নেওয়া হবে, আপনি নিয়মিত School-এ আসছেন না কেন? তার উত্তরে তিনি যে কাহিনী বললেন সেটা শিক্ষামন্ত্রী মহাশয় একটু ভাল করে বুঝুন। কারণ তিনি শিক্ষকদের নিয়ে এতদিন নাচিয়েছেন—তিনি বললেন যে ঐ School এর কাছে এক মুদির দোকানে কিছু টাকা তিনি ধার করেছেন, তিনি যখনই School-এ আসেন তখনই কাবুলিওয়ালার মত পেছনে লেগে থাকে, অতএব তাকে পালিয়ে বেড়াতে হয়, তাই তিনি School-এ কম আসেন। তাতে তিনি বলেছিলেন যে আপনারা আমায় School-এ রাখতে চান রাখুন না হয় ছাড়িয়ে দিন। এইরকম অবস্থা আজকে শিক্ষাক্ষেত্রে চলেছে। তার কোন পরিবর্তনের ইঙ্গিত শিক্ষামন্ত্রীর বাজেটের মধ্যে পেলাম না। যিনি শিক্ষক আন্দোলন করেছেন, তার শিক্ষাখাতে তা পেলাম না। তাই এই শিক্ষাখাতের এই ব্যয় বরাদ্দকে বিরুদ্ধাচরণ করছি।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী শিক্ষাখাতে যে ব্যয়বরাদ্দ উপস্থাপিত করেছেন, আমি তার পূর্ণ সমর্থন জানাচ্ছি। ব্যয়বরাদ্দ খাতে বলতে গিয়ে তিনি যে লিখিত বিবৃতি আমাদের সামনে এখানে রেখেছেন তাতে কিছু নতুন সুর সংযোজিত হয়েছে। যেমন তিনি আমাদের এখানে প্রতিশ্রুতি দিয়েছেন যে প্রাথমিক শিক্ষাকে সার্বজনীন অবৈতনিক এবং বাধ্যতামূলক করবার জন্য তিনি এই অধিবেশনেই একটা সবাত্মক প্রাথমিক আইন প্রণয়ন করবেন। প্রাথমিক এবং মাধ্যমিক স্তরের বুনিয়াদী এবং সাধারণ বিদ্যালয়ের মধ্যে যে পার্থক্য ছিল তিনি তা দুর করবার ব্যবস্থা করবেন। প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে ৬৫ বছর পর্যন্ত তিনি চাকরার সময় বাড়িয়ে দিয়েছেন। শিক্ষণ প্রাপ্ত ছাড়াও matric pass প্রধান শিক্ষক, প্রধান শিক্ষকের ভাতা পাবেন এবং বিশেষ করে যে অবিচারের জ্বালায় প্রাথমিক শিক্ষকরা জ্বলছিল মহার্ঘ ভাতার ক্ষেত্রে ১০ টাকা তিনি বৃদ্ধি করবার কথা বলেছেন। এবং মাধ্যমিক ক্ষেত্রে শিক্ষকদের পেনসনের ব্যবস্থা তিনি চালু করেছেন। ছাত্র ভর্তির ব্যাপারে ৬টা নির্সি চালু করেছেন এবং নতুন অনুমোদিত বিদ্যালয়গুলিকে দশ হাজার টাকা করে এককালীন লাম্প গ্রান্ট দেবার তিনি প্রতিশ্রুতি দিয়েছেন। এগুলি আমি মনে করি নিশ্চিতভাবে একটা নূতন জিনিষ নূতন ভাব শিক্ষা জগতে শিক্ষামন্ত্রী মহাশয় এনেছেন। কিন্তু সেই সাথে তিনি কতকগুলি বিষয়ের কথা বলেছেন যেগুলি আলোচনা করা দরকার। যেমন ৮ম শ্রেণী পর্যন্ত ছাত্রদের বিনা বেতনে পড়ার সুযোগ কলকাতা এবং শহরাঞ্চলে করে দেওয়া, প্রাথমিক শিক্ষা অবৈতনিক করা, যেখানে ৮৯টা পৌরসভার মধ্যে মাত্র ১৭ টায় অবৈতনিক শিক্ষা করা হয়েছে। এগুলির ব্যাপারে তিনি কেন্দ্রের অর্থের কথা বলেছেন। এই কথা সত্য যে বিভিন্ন প্রদেশে আজকে ৮ম শ্রেণী বা আরো বেশী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করে দেওয়া হয়েছে, কিন্তু যে বিপুল অর্থ বরাদ্দ হয়েছিল সে সমস্ত অর্থ বড় বড় অট্টালিকা তৈরী করে উচ্চবিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয় করবার জন্য প্রচুর টাকা বিভিন্ন ভাবে ব্যয় করা হয়েছিল এবং আমার নিজের বিদ্যালয়কে ১৯৬৩ সালে উন্নীত করা হয় কিন্তু সেখানে এক পয়সাও দেওয়া হয় নি। এইভাবে মাত্র কয়েটা স্কুলে কংগ্রেসীরা দলবাজী করবার জন্য লক্ষ লক্ষ টাকা খরচ করেছিলেন। যেখানে বিভিন্ন প্রদেশে ৮ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক হয়েছে সেখানে তারা কি করেছিলেন? আজকে শিক্ষামন্ত্রী মহাশয় যে সুর দিয়েছেন সে সুর নরম সুর, কেন্দ্রের হাত থেকে আমাদের টাকা ছিনিয়ে আনতে হবে, সে আন্দোলনের মাধ্যমে হোক বা যে ভাবেই হোক। আমি এই সাথে কতকগুলি বিশদভাবে প্রশ্নের অবতারণা করছি। আমাদের যুক্তফ্রন্ট সরকারের

৩২ দফা কর্মসূচীর মধ্যে ১০ম দফায় অন্ততঃ ১২টা কার্যক্রমের কথা বলা হয়েছে, তার মধ্যে একটা কার্যক্রমের কথা বলে শেষ করবো। সেটা হচ্ছে শিক্ষার উচ্চতর পর্যায় মাতৃভাষাকে শিক্ষার মাধ্যম করা হবে এই কথা আছে। গত অধিবেশনে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় প্রতিশ্রুতি দিয়েছিলেন যে অন্ততঃ হিউমানিটিসের ক্ষেত্রে অনার্স এবং এম, এ, ক্লাসে পর পর ২ বছর মাতৃভাষার মাধ্যমে চালু করা হবে। আজকে এমনই অবস্থা যখন মাতৃভাষায় সর্বোচ্চ শিক্ষা জ্ঞান বিজ্ঞান মাতৃভাষায় হতে পারে সেটা প্রফেসার সত্যেন বসু থেকে বড় বড় বৈজ্ঞানিকরা বলেছেন, যেখানে সরকারী নীতি হচ্ছে শিক্ষার উচ্চতম স্তর পর্যন্ত মাতৃভাষায় প্রবর্তন করা হবে, যেখানে সরকারের রাজকার্য্য মাতৃভাষায় করবেন বলে স্থির করেছেন, সেখানে ইংরাজীকে শিক্ষার মাধ্যম হিসাবে রাখার জন্য ৬০ ভাগ সময় নষ্ট হয়ে যাচ্ছে ঐ বিদেশী ভাষা শিক্ষা করবার জন্য। আজকে যদি কেবলমাত্র ইংরাজীতে ফেল করে তাহলে সেখানে পাশ বলে ঘোষণা করুন, যেমন বিহার সরকার ১৯৫৭ সালে করেছিলেন। সেখানে কেবল মাত্র যদি কেউ ইংরাজীতে ফেল করে তাহলে তাকে পাশ বলে গণ্য করা হয়, এখানে অন্ততঃ এটুকু করুন। আর একটা জিনিষ করুন—ইংরাজীকে আবশ্যিক বিষয় হিসাবে শিক্ষা জগৎ থেকে বাদ দিয়ে দিন, যাদের দরকার হবে তারা ইংরাজীকে ঐচ্ছিক সাবজেক্ট হিসাবে পড়বেন। বিশেষ ধরণের যে সমস্ত বিদ্যালয় আছে যেগুলি কনভেণ্ট স্কুল, সেখানে সরকারী সাহায্য দেওয়া উচিত নয়। আজকে হরিজনের একটা ছেলে, আমার একটা ছেলে যে ধরনের প্রাথমিক শিক্ষা পায় সেখানে কিছু বড়লোক তাদের ছেলেকে কনভেণ্ট রেখে বা দার্জিলিং-এ রেখে প্রাইমারী পড়ায় তাদের সকলকে একই শিক্ষার মাধ্যমে নিয়ে আসা হোক—এবং মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রেও ঐ বিশেষ ধরনের বিদ্যালয়ের সম্পর্ক সরকার পক্ষ থেকে এক পয়সাও খরচ করা উচিত নয়। আর একটা কথা বলি, সরকারী এবং বেসরকারী শিক্ষকদের স্তরে বেতনের যে তারতম্য আছে সে তারতম্য অপসারণ করা দরকার। আমি মাধ্যমিক শিক্ষক, গণেশ মণ্ডল মহাশয় একজন শিক্ষক। আমাদের অসুবিধাগুলি সত্যপ্রিয় বাবু ভাল করেই জানেন, ঠিকমত সময়ে আমাদের বেতন, মহার্ঘ ভাতা পাওয়া যায় না, এদিকে নজর দেওয়া উচিত। আগের থেকে এ ব্যাপারে কিছু পরিবর্তন হলেও সম্পূর্ণ পরিবর্তন এখনও হয়নি। বিভিন্ন জায়গায় আমরা খবর নিয়ে দেখেছি যে, শিক্ষা ক্ষেত্রে টাকা নেই। ঐ মার্চ মাসের মধ্যে আমাদের বকেয়া বেতন এবং তার সঙ্গে যে মহার্ঘ ভাতা পাব সেটা যাতে দেওয়ার ব্যবস্থা হয় তারজন্য শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো। প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে অনেক বিদ্যালয় আছে যেগুলি বহুদিন থেকে চলে আসছে এবং যার মধ্যে কারচুপী নেই। কংগ্রেস সেসমস্ত বিদ্যালয় স্বীকৃতি দেন নি—ক্ষমতা দখলের জন্য। আমার বন্ধু ধূবগুড়ির অনিল গুহ নিয়োগীর কাছে লিষ্ট আছে ১৯৬৪-৬৫ সাল থেকে ১, ২, ৩ মাসের মধ্যে যেখানে কোন বিদ্যালয় ছিল না, যেগুলি কংগ্রেস রাজত্বে পশ্চাৎপদ এলাকা ছিল, সেখানে স্বীকৃতি দেওয়া হয় নি, যেহেতু তাদের ভোট দেবে না। শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো সেসমস্ত বিদ্যালয়কে স্বীকৃতি দেবার জন্য। শিক্ষার উন্নয়নের জন্য ৪ কোটি ৬৫ লক্ষ টাকা ব্যয় ধরা হয়েছে। এই টাকা দিয়ে ১৯৭০-৭১ সালে নূতন কোন প্রকল্প করা যাবে না সেটা শিক্ষামন্ত্রী বলেছেন। সেজন্য কেন্দ্রের অনিচ্ছুক হাত থেকে নানাভাবে দিল্লীতে গিয়ে ধর্ণা দিয়ে হোক আন্দোলন করে হোক টাকা আনতে হবে, কারণ শিক্ষার দাবী জাতীয় দাবী। এই কথা বলে ব্যয় বরাদ্দকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীশচীন্দ্র মোহন নন্দী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষ থেকে যে আমাদের প্রথমে অভিনন্দিত করেছে তার জন্য ওদের ধন্যবাদ। আমাদের জল্লাদ শিক্ষামন্ত্রী অত্যন্ত গুরুত্বপূর্ণ শিক্ষাখাতে বরাদ্দ উপস্থিত করে আমাদের কাছে অনুমোদন করেছেন।

**Mr. Deputy Speaker :** Mr. Nandy, I would request you not to use the word "Jallad" that would be improper.

**শ্রীশচীন্দ্র মোহন নন্দী :** যারা নারী হত্যা করে তাদের জল্লাদ বলা হয় কিন্তু যারা শিক্ষা এবং শিক্ষা প্রতিষ্ঠানকে হত্যা করে.........

[ 7-10—7-20 p.m. ]

**Mr. Deputy Speaker** : Have you withdrawn it ? The Honourable Minister whom you are referring to, is also an honourable Member of this House—you can speak against his education policy but not personally call him "Jallad" or "Chhotalok" I think it is improper You should withdraw it. It is a request from the Chair.

**শ্রীশচীন্দ্র মোহন নন্দী :** Sir, as you are requesting me to withdraw it, I withdraw it. যারা নারী হত্যা করে তাদের আমরা জল্লাদ বলি, কিন্তু যারা শিক্ষা প্রতিষ্ঠানকে সংহার করে তার কোন প্রতিশব্দ পৃথিবীর ভাষায় হয় নি। সেজন্য আমি একটা Mild term use করেছিলাম, কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয় বলার জন্য সেটা withdraw করলাম। এর কোন প্রতিশব্দ নেই বলে অন্য কিছু বলতে পারলাম না, কিন্তু আবহ যুক্তফ্রন্টের শরিকদল একের পর এক যেভাবে শিক্ষা এবং শিক্ষা প্রতিষ্ঠানকে তিনি সংহার করেছেন তার উদাহরণ দিয়ে গেছেন।

শিক্ষা এবং শিক্ষা প্রতিষ্ঠানের সংহারকারী শিক্ষামন্ত্রী যে বরাদ্দ পেশ করেছেন তা পশ্চিমবংগের শিক্ষাক্ষেত্রে নৈরাশ্যময় এক ছবি এঁকে দিয়েছে। আর একটা কথা, সেটাও সভাপতি মহাশয় বোধ হয় ইমপপার বলবেন। আমার শিক্ষামন্ত্রীর সম্বন্ধে বাংলাদেশের একটা প্রবাদ মনে হচ্ছে, একমাত্র পুত্রকে ডাইনীর হাতে সমর্পণ করবে। আমি বলবো পশ্চিমবঙ্গের শিক্ষা নামক শিশুটি সেই রকম শিক্ষামন্ত্রীর হাতে পড়েছে। এইখানে বাজেটের বরাদ্দ হয়েছে ৬৭ কোটি ৯৬ লক্ষ ২৪ হাজার টাকা। পশ্চিমবঙ্গের শিক্ষার প্রয়োজনে এ টাকা কম স্বীকার করি। তবুও আমাদের বাজেটের ২৬ শতাংশ কিন্তু এই বাজেট-এর Explanatory Memorandum of the Budget of the Government of West Bengal-এর পার্ট টু-তে ৭৩ পাতায় ছোট করে লেখা আছে ফুট নোটে increase is mainly due to inclusion of provision for revision of pay scales, যে সামান্য টাকা বেড়েছে কিজন্য না, inclusion of provision for revision of pay scales. মাষ্টারদের ভাগ্যে ছিঁটেফোটা যে মাইনে বৃদ্ধি পাবে সেইজন্য ৬৭ কোটি টাকা বাজেটে বৃদ্ধি পেয়েছে। কয়েক কোটি টাকা যে বেড়েছে তার মধ্যে এক টাকাও উন্নয়ন খাতে নেই, এটা মনে রাখবেন। আমি যখন বলছি তখন গায়ে বিচুটি পাতার মত লাগছে। ১৯৬৬-৬৭ সালে আপনাদের বহুনিন্দিত কংগ্রেসের আয় যখন ছিল ১৮৫ কোটি ৩৭ লক্ষ কয়েক হাজার টাকা, তখন শিক্ষা উন্নয়নমূলক খাতে ১৬ কোটি ৩৯ লক্ষ ৫৯ হাজার টাকা ধরা হয়েছিল। ১৯৬৯-৭০ সালে ২৩৪ কোটি ৬৬ লক্ষ টাকা আয়, তখনও উন্নয়ন খাতে ১৭ কোটি ৩২ লক্ষ ১১ হাজার টাকা, ১৯৭০-৭১ সালে অনুমিত আয় ২৮০ কোটি টাকার মতো, তখন উন্নয়ন খাতে ১২ কোটি ৩৭ লক্ষ টাকা। ৯৫ কোটি টাকা আয় বাড়লো—শিক্ষা খাতে উন্নয়নমূলক বাবদ ৪ কোটি টাকা কমলো অর্থাৎ কি হচ্ছে, হচ্ছে এই যে ১৯৭০-৭১ সালে পশ্চিমবঙ্গে কোন উন্নয়নমূলক কাজ হবে না। শুধু তাই নয় আবার যখন বছর আসবে সমস্ত খাতে যেমন হচ্ছে তেমনই শিক্ষাখাতে কোন উন্নয়নমূলক কাজ হবে না। সেইজন্য বড় বড় বুলি—বিশারদরা অষ্টম শ্রেণী পর্য্যন্ত অবৈতনিক শিক্ষার কথা বলছেন। ছেলে ধরতে পারে না, কেউটে ধরতে যায়। প্রাথমিক শিক্ষার জন্য একটাও স্কুল এ পর্য্যন্ত করতে পারেন নি। আপনাদেরই সদস্যা বলেছেন আগষ্ট মাসে ১৫টা স্কুল খোলার কথা ছিল, এক বছর কেটে গেল, একটা স্কুলও খোলা হয় নি। আজকে বলা হচ্ছে সাড়ে চোদ্দ 'শ স্কুল মঞ্জুর করা হয়েছে।

আপনার এই বাজেটে পরিষ্কার দেখা যাচ্ছে যে, কোন উন্নয়নমূলক কাজ করার ক্ষমতা নেই। তারপর যেগুলো চলতো সেগুলোকে ভাল ভাবেনা চালিয়ে সেখানে দলবাজী করা হচ্ছে এবং শিক্ষাকে জাহান্নামে দেওয়া হচ্ছে। একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ দপ্তর শিক্ষাব্রতী বলে যাঁর নাম আছে তাঁর হাতে পড়ে যে এরকম জঘন্ত হতে পারে তা আশা করিনি। এই বলে আমি এই বাজেটের বিরোধীতা করছি।

[7-20 — 7-30 p.m.]

**শ্রীপ্রবোধ পুরকায়েত :** মিঃ ডেপুটী স্পীকার, স্যার, আজ আমাদের শিক্ষামন্ত্রী যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন তাকে সমর্থন করে কয়েকটা কথা বলতে চাই। এখানে সমর্থন করার অর্থ এই নয় যে অন্ধভাবে সমর্থন করা এবং বিরোধিতা করার অর্থ এই নয় যে অন্ধভাবে বিরোধীতা করা। এই বাজেট সম্পর্কে আলোচনা করতে গিয়ে কয়েকটি আত্মসমালোচনামূলক কথা বলতে চাই। কিন্তু এর দ্বারা যদি কেউ মনে করেন যে আমি শিক্ষামন্ত্রীর বা কোন বিশেষ দলের সমালোচনা করছি, তাহলে সেটা ভুল করা হবে। আমি সর্বপ্রথমে পশ্চিমবাংলার free Education-এর কথা বলতে চাই। প্রাইমারী শিক্ষাকে বাধ্যতামূলক করার কথা দীর্ঘদিন থেকে হচ্ছে। আমাদের সংবিধানে এ কথা বলা সত্বেও কংগ্রেসী আমলে তা হয়নি। কিন্তু এখন যুক্তফ্রন্ট সরকারকে বাধ্যতামূলক শিক্ষা এবং প্রাইমারী শিক্ষার প্রসার লাভ করাতে হবে। তাই শহরে ও গ্রামে Primary free Education-এর ব্যবস্থা করতে হবে। আমরা দেখেছি কেন্দ্রীয় সরকারের সমীক্ষা অনুযায়ী সারা পশ্চিমবাংলায় ৩ হাজার গ্রাম প্রাইমারী স্কুল হীন আছে। আমি এটাকে সঠিক বলতে পারিনা। কারণ আমরা দেখেছি এর মধ্যে অনেক ত্রুটি আছে এবং আমার ব্যক্তিগত অভিজ্ঞতা আছে যে এর বাহিরে অনেক গ্রাম আছে যেখানে Primary School নেই। তাই যুক্তফ্রন্ট সরকারকে যদি প্রাইমারী শিক্ষাকে অবৈতনিক ও আবশ্যিক করতে হয় তাহলে গ্রামে ও শহরে সব জায়গায় স্কুল অবিলম্বে চালু করতে হবে। এবং তারজন্য একটা ব্যাপক পরিকল্পনা গ্রহণ করে তার মাধ্যমে অবিলম্বে শহরে ও গ্রামে প্রাইমারী Education-এর প্রসার লাভ করাতে হবে। অন্যদিকে আমরা দেখছি ৩২ দফা কর্মসূচীর মধ্যে আছে যে ৮ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা চালু করা হবে। যুক্তফ্রন্টের নীতি হিসাবে এটা গৃহীত হলেও এক বছর হতে চলল এই নীতিকে সরকার বাস্তবে রূপায়িত করতে পারছেননা। এই কাজ করতে গেলে সরকারের হাতে প্রচুর অর্থের প্রয়োজন। কিন্তু অর্থের সংকুলান নাই একথা বলা হচ্ছে। এটা আমি স্বীকার করি যে অর্থ নেই। কিন্তু তাই বলে ৮ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক করার কাজকে ফেলে রাখা যায় না। কারণ ভারতবর্ষের অন্যান্য অনেক রাজ্যে একাদশ শ্রেণী পর্যন্ত অবৈতনিক করে দেওয়া হয়েছে এবং এমন রাজ্য আছে যেখানে বিশ্ববিদ্যালয় পর্যন্ত অবৈতনিক করা হয়েছে। কিন্তু পশ্চিমবাংলা এদিক দিয়ে পিছিয়ে থাকতে পারেনা। তাই যুক্তফ্রন্ট সরকারকে এদিকে দেখতে হবে এবং অর্থের জন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি নিশ্চয় করতে হবে। কিন্তু কেন্দ্রীয় সরকার এই দায়িত্ব এড়িয়ে গিয়ে বলতে পারেন যে, এই শিক্ষার ব্যয় রাজ্য সরকারের বহন করার ব্যাপার।

কিন্তু তাই বলে আমাদের দেখতে হবে, কেন্দ্রের কাছ থেকে আমাদের অর্থ সংগ্রহ করার জন্য আন্দোলনের মধ্য দিয়ে চাপ সৃষ্টি করে এই অর্থ নিয়ে আসতে হবে। আজকে আমার মনে হয় এই বাজেটের মধ্যে দিয়েই আরো কিছু অর্থ সংগ্রহ করতে পারতেন। তাই আমি মনে করি বাজেট যেভাবে রচিত হওয়া উচিত ছিল তা হয়নি, এই সব ব্যয় বরাদ্দের খাত থেকেই অর্থ সংগ্রহ করা যেতো। তাই বলে আমি একথা বলিনা যে শিক্ষার অর্থ সংগ্রহ করার জন্য স্বাস্থ্য, রাস্তা, কৃষি, সেচবিভাগ

থেকে অর্থ নেওয়া দরকার। শিক্ষার জন্য যেমন অর্থের প্রয়োজন আছে, তেমনি কৃষি ব্যবস্থার উন্নতির জন্য অর্থের প্রয়োজন আছে, রাস্তার জন্য অর্থের প্রয়োজন আছে, এই সব থেকে অর্থ সংগ্রহ করার প্রয়োজন আছে বলে আমি মনে করিনা। কিন্তু সরকারের এমন কতকগুলি ব্যয় আছে, পুলিশ, প্রশাসন, আমলাতন্ত্রের জন্য যা ব্যয় করা হয় সেই ব্যয়কে কার্টেল করে এই শিক্ষা খাতে ব্যয় বাড়াতে পারেন, কিন্তু দেখা গেল সেইভাবে বাজেট করা হয়নি। এখানে পুলিশ খাতে ব্যয় বরাদ্দ বাড়ান হয়েছে। যখন আমরা বিরোধী দলে ছিলাম তখন এই পুলিশ খাতে ব্যয় কমিয়ে শিক্ষা খাতে ব্যয় বাড়ানর কথা বলতাম। সেই কথাগুলি যে শুধু বলতাম কংগ্রেসের বিরুদ্ধতা করার জন্য তা নয়, তার মধ্যে সত্য নীতিগতভাবে পুলিশ খাতে ব্যয় কমিয়ে শিক্ষা খাতে ব্যয় বাড়াবার কথা বলেছিলাম। সেদিন যেকথা আমরা বলেছিলাম, কংগ্রেসের বিরোধিতা করেছিলাম, সেই নীতি ও সত্য আজকে শেষ হয়ে যায়নি, এখানে যুক্তফ্রন্ট সরকার পুলিশ ও প্রশাসনের ব্যয় কমিয়ে শিক্ষাখাতে ব্যয় বাড়াতে পারতেন। আজকে আমরা ধর্মনিরপেক্ষ বিজ্ঞানসম্মত শিক্ষা চালু করার কথা বলি। কিন্তু আজকে বহু স্থলে ধর্মীয় প্রার্থনা করা হয়, বিভিন্ন ধর্মে উৎসাহ দেওয়া হয়। এই সমস্ত তাদের সিলেবাসের মধ্যে রাখে। এই ধর্মনিরপেক্ষ নীতি এবং বিজ্ঞানসম্মত শিক্ষা দিতে গেলে সেই দৃষ্টিভঙ্গী নিতে হবে। এবং যুক্তফ্রন্টের যে নীতি শিক্ষা খাতের ব্যয় বরাদ্দের মধ্যে দিয়ে সেই নীতি সফল করতে হবে।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্র:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী শিক্ষাখাতে ৬৭ কোটি ২৬ লক্ষ ২৪ হাজার টাকার যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি আন্তরিকভাবে ও পূর্ণভাবে সমর্থন করছি এবং আরো আনন্দ প্রকাশ করছি এই শিক্ষাখাতে ৬ কোটি ২২ লক্ষ টাকার বেশী দাবী রেখেছেন। যদিও এই ৬ কোটি ২২ লক্ষ টাকা প্রধানতঃ বেতন সংশোধন এবং বেসরকারী প্রতিষ্ঠানগুলিকে সাহায্য করার জন্য বরাদ্দ করা হয়েছে তাহলেও আমি মনে করি শিক্ষা ক্ষেত্রে অনেক বেশী দাবী আছে, তার জন্য কিছু টাকা রাখতে পেরেছেন সেজন্যও তাঁকে ধন্যবাদ দিচ্ছি। শিক্ষার মূল উদ্দেশ্য হল সত্যের বিকাশ সাধন ও জাতিকে আত্মনির্ভরশীল করে তোলা। তার জন্য শিক্ষাকে অগ্রাধিকার আমাদের দিতে হবে এ বিষয় সন্দেহ নেই। আমরা দেখছি দেশ স্বাধীন হবার পর এই ২২ বছরে আমরা কোন শিক্ষা নীতি গ্রহণ করিনি, এই ২০ বছর কংগ্রেস শাসনে শিক্ষার মূলনীতি ব্যর্থ হয়েছে। আমরা দেখেছি যে হাজার হাজার বেকার বেড়ে গিয়েছে, হাজার হাজার ইঞ্জিনিয়ার রাস্তায় ঘুরে বেড়াচ্ছে। আজকে আমরা দেখতে পাচ্ছি কিভাবে তারা হতাশ হয়ে পড়ছে। আগে ডিগ্রি নিতে যাওয়া একটা আনন্দের ব্যাপার ছিল কিন্তু আজকে তারা সেই ডিগ্রি নিতে গিয়ে বিক্ষোভ করে বলছে যে ডিগ্রি চাইনা, চাকরী দাও। আজকে জাতিকে পঙ্গু করে দিয়েছে।

[7-30—7-40 p.m.]

কাজেই আজ এই শিক্ষা ব্যবস্থার পরিবর্তন হওয়ার দরকার আছে, সে বিষয়ে কোন সন্দেহ নাই। আমি কংগ্রেস থেকে বক্তৃতা শুনলাম—তারা দাবী করেছেন, অভিযোগ করেছেন এতদিন কেন ৮ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা করা হয়নি। এই কথা বার বার তাদের কাছে দাবী করা হয়েছে যে, সংবিধানের নির্দেশ আপনারা পালন করুন, কিন্তু ২০ বছরের মধ্যে তারা করতে পারেননি। অধিকন্তু আজকে তারা এখানে অভিযোগ রেখেছেন যে, আমরা করতে পারলাম না কেন। এক বছরের মধ্যে আমরা দেশকে কেন ৮ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা চালু করতে পারলাম না। আমি একটা কথা স্মরণ করি যে, শিক্ষামন্ত্রী এখানে রাখলেন যে তিন হাজার গ্রামে

একটা প্রাথমিক শিক্ষার স্কুল নাই। আমরা জানি কংগ্রেস দলের শিক্ষামন্ত্রী তারা বলেছিলেন ১২/১৩ গ্রামে নাই। আমি জানিনা শিক্ষামন্ত্রী আমাদের কছে যে ষ্টেটিসষ্টিক্স রেখেছেন তা ঠিক বলে আমি মনে করিনা। কারণ এটা তার নিজস্ব ষ্টেটিষ্টিক্স নয়। এটা এল ইণ্ডিয়া একটা ষ্টেটিষ্টিক্স। এটা তিনি নিয়েছেন এটা তিনিও স্বীকার করেছেন। আমাদের এখানে কোন রকম ষ্টেটিষ্টিক্স নেবার ব্যবস্থা নাই যে, সত্য সত্য কোথায় কোথায় কত স্কুল আছে, কিভাবে আছে তার কোন তথ্য সংগ্রহ করতে পারার কোন ব্যবস্থা নাই। সেজন্য আমি মনে করি এটা একটা আন্দাজের রিপোর্ট যেটা তিনি আমাদের সামনে দিয়েছেন। তবুও যদি স্বীকার করে নিই যে তিন হাজার স্কুল করতে অক্ষমতা দেখিয়েছেন—কংগ্রেসী সরকার তারাও তিনহাজার গ্রামে স্কুল রাখতে পারেননি। কিন্তু এখানে আমরা কি দেখছি, যে এক একটা গ্রামে তিন চারটা পর পর স্কুল আছে ভোটের সুবিধার জন্য, দলের স্বার্থের জন্য, স্বজন পোষণের জন্য, দলীয় পোষণের জন্য তারা সেখানে করে দিয়েছেন। আজকে সেজন্য আমি মনে করি প্রাথমিক বিদ্যালয়গুলির পুনর্বিন্যাস করার দরকার আছে। কারণ আমি মনে করি যেখানে একটা কি দুটো স্কুল থাকলে চলে সেখানে তিন চারটা স্কুল আছে। সেখানে অর্থের অপব্যয় হচ্ছে। কাজেই আমি মনে করি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ অবিলম্বে হওয়া উচিত যে কোথায় কোথায় এই ধরণের স্কুল আছে, সেগুলোকে বাতিল করে দিয়ে পুনর্বিন্যাসের ব্যবস্থা যেন তিনি করেন এবং এতে অর্থের সাশ্রয়ও হবে। তারপর আমি তাঁকে বলতে চাই আজকে যে হতাশার সৃষ্টি হয়েছে আজ এক বছরের মধ্যে দেশের মধ্যে দৃষ্টিভঙ্গীর কোন পরিবর্তন হয়নি, পুরোনো ব্যবস্থা এখনও চলছে, সেটা যুক্তফ্রন্টের পক্ষে খুব গৌরবের কথা নয়। সেইজন্য আমি মনে করি কংগ্রেস যেমন শিক্ষাক্ষেত্রে অরাজকতা সৃষ্টি করে গিয়েছিল, হতাশা সৃষ্টি করে গিয়েছিল আজ দেশের মধ্যে ঠিক সেই একই অবস্থা দেখছি। আজ শিক্ষাক্ষেত্রে অরাজকতা সৃষ্টি হয়েছে, স্কুল কলেজে হামলা চলছে, সেখানে ঘোরাও চলছে, শিক্ষকরা নির্যাতিত হচ্ছেন, সেখানে জাতীর সম্পত্তি, প্রতিষ্ঠানের সম্পত্তি ধ্বংসপ্রাপ্ত হচ্ছে, আমরা দেখছি যুক্তফ্রন্ট তার কোন প্রতিকার করতে পারছে না। এটা আমাদের পক্ষে গৌরবের কথা নয়, শিক্ষামন্ত্রীর পক্ষেও গৌরবের কথা নয়। শিক্ষামন্ত্রীকে এ বিষয়ে সতর্ক দৃষ্টি দিতে হবে। তারপর শিক্ষামন্ত্রীর বিরুদ্ধে দলীয় রাজনীতির অভিযোগ উঠেছে, এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ সম্পর্কে, এ্যাডভাইসরী কমিটি গঠনের ক্ষেত্রে সব জায়গায় নিখিল বংগ শিক্ষক সমিতিকে নেওয়া হচ্ছে এবং শিক্ষক কল্যাণ সমিতি আছে তাদের প্রতিনিধি নেওয়া হচ্ছেনা। পশ্চিমবঙ্গ শিক্ষক সমিতি শক্তিশালী সংগঠন, তাদের শিক্ষকদেরও নেওয়া হচ্ছেনা। এইগুলি নিশ্চয় শিক্ষামন্ত্রীকে দৃষ্টি দিতে হবে। আমি একথা বলতে চাই যে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে আমাদের গুরুত্ব দিতে হবে। তেমনি নিরক্ষরতা দূরীকরণের যে অভিশাপ তার থেকে বাঙালী জাতীকে মুক্ত করবার জন্য আমাদের নিশ্চয় দায়ীত্ব গ্রহণ করতে হবে। হয়ত মাননীয় মন্ত্রীমহাশয় বলবেন যে টাকা কোথায় পাব। এমনি ৪০ কোটি টাকার ঘাটতি বাজেট নিয়ে চলেছি এখানে টাকা কোথার থেকে আসবে? কিন্তু একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই, যখন অখণ্ড বাংলা ছিল দু-তিন কোটি টাকায় পুলিশী প্রশাসন চলতো, আজকে কেন ২৫ কোটি টাকা খরচা করতে হবে। কেন এর অর্ধেক টাকা জনকল্যাণের কাজে খরচ হবে না। জাতীকে উন্নীত করবার জন্য, জাতীয় বিকাশ সাধনের জন্য কেন ব্যয় করা হবেনা। কাজেই আমি বলি পুলিশী বাজেট থেকে যেমনভাবে অন্যান্য সদস্যরা বলেছেন আমিও সেই দাবী করছি যে, পুলিশী বাজেট থেকে টাকা কমিয়ে জনকল্যাণের কাজে ব্যয় করা হক, নিরক্ষরতা দূর করা হক। আজকে বাংলাদেশ ভারতবর্ষের মধ্যে নবম স্থানে গিয়ে পৌঁচেছে। আজকে এমন অবস্থা হয়েছে যে, বাংলাদেশের আড়াইকোটি মানুষ আজকে নিরক্ষর। তার বিরুদ্ধে আজকে অভিযান চালাতে হবে। সেইজন্য বয়স্ক শিক্ষা পর্ষদ গঠন করতে হবে এবং তার উপর সুষ্ঠভাবে পরিচালনার জন্য দায়িত্ব অর্পণ করতে হবে। আর একটা কথা বলতে চাই যে, সংস্কৃত শিক্ষা পরিষদ, সেখানেও নানারকম দুর্নীতির অভিযোগ, নানারকম

গোলমালের অভিযোগ এসেছে। সেদিন আমি একথা বলেছিলাম। মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, একটা অতি গুরুত্বপূর্ণ কথা বলছি যে, বহু স্কুল ধ্বংস হয়ে পড়ে আছে, দু-তিন বছরের বন্যা হওয়ার ফলে তাদের জন্য কিছু টাকা বরাদ্দ করুন, তাহলে আপনাকে আমি অভিনন্দন জানাবো। এই কটি কথা বলে আমি বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker** : Four hours were allotted for the debate and the time is going to be completed at 7-40 p. m.

**Shri Jatin Chakrabarty** : মাননীয় ডেপুটী স্পীকার মহোদয়, আপনার কাছে এই সম্পর্কে আমার একটা নিবেদন আছে। আমি Submit করছি যে, Business Advisory কমিটির যে রিপোর্ট passed হয়েছে, যেটা আমরা মেনে নিয়েছি, আজকে approved করেছি, সেটা হচ্ছে, আমাদের যে চার ঘণ্টা আছে, তার বাইরে প্রত্যেক মিনিস্টারের জন্য half an-hour এবং অপজিসন half an-hour পাবে। কাজেই আমাদের চারঘণ্টা এখন পাঁচঘণ্টা দাঁড়াচ্ছে। কিন্তু programme of business কিছু বদলান হয় নাই extra সময়ের জন্য। এটা Business Advisory কমিটীতে unanimously passed হয়েছে। সেই রিপোর্ট আজকে এখানে আমরা মেনে নিয়েছি। সুতরাং আগের চারঘণ্টার জায়গায় আজকে পাঁচঘণ্টা হচ্ছে এবং তার মধ্যে সব হয়ে যাচ্ছে।

**Mr. Deputy Speaker** : As the proposal of the Business Advisory Committee has been accepted, the debate will continue for 5 hours.

**Shri Harun-al-Rasid :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অতীতে আমাদের শিক্ষামন্ত্রী বহুদিন প্রধান শিক্ষক ছিলেন। শুধু প্রধান শিক্ষকই ছিলেন না। শিক্ষকদের যে প্রতিষ্ঠান—নিখিলবঙ্গ শিক্ষক সমিতির সভাপতি। তিনি রাজ্যের শিক্ষক, ছাত্র ও শিক্ষাপ্রতিষ্ঠানের সঙ্গে জড়িত ছিলেন। আজকে তিনি এই হাউসে শিক্ষাখাতে যে ব্যয় বরাদ্দ দাবী করেছেন, সেই ব্যয় বরাদ্দ দেখে আমাদের মনে হচ্ছে তিনি অতীতের সমস্ত কথা ভুলে গেছেন। তিনি আজ মন্ত্রীত্বের গদীতে বসেছেন, মন্ত্রীত্বের লাগাম ধরেছেন। তাই তিনি শিক্ষকদের সমস্যা, ছাত্রদের সমস্যা এবং শিক্ষা প্রতিষ্ঠানের যে সমস্ত সমস্যা এবং শিক্ষার সমস্যা সম্বন্ধে আজ সম্পূর্ণ চেতনাহীন হয়ে পড়েছেন। তিনি যে দাবী পেশ করেছেন, সেই দাবী যদি double the amount চাইতেন, আমরা সুখী হতাম। অর্থমন্ত্রী যদি তাঁর দাবী না মেনে নিতেন, তিনি resign করে চলে আসতেন শিক্ষকদের মধ্যে। আমরা তাঁকে ফুলের মালা দিয়ে বরণ করে নিতাম।

যুক্তফ্রন্ট সরকারের গত এক বছরের শিক্ষা নীতি পর্য্যালোচনা করে দেখতে পাচ্ছি যে, যুক্তফ্রন্ট সরকার দেশে শিক্ষাপ্রসার না করে শিক্ষা সঙ্কোচনের নীতি গ্রহণ করে চলেছেন। ১৯৬৯ সালে প্রায় সাতশো 4-Class Junior High School দশম শ্রেণীতে উন্নীত হবার জন্য অনুমোদন চেয়েছিল। তার মধ্যে দুশো স্কুলকে অনুমোদন দেওয়া হয় নাই। তারফলে বহু দশম শ্রেণীর ছাত্রকে প্রাইভেট পরীক্ষার্থী হিসেবে পরীক্ষা দিতে বাধ্য করা হয়েছে। এমনই পরিতাপের বিষয় যে, পরীক্ষার ফরম submit করার শেষ দিন পর্য্যন্ত স্কুলকে অনুমোদন দেওয়া হবে কিনা সে সিদ্ধান্তও সেই সব স্কুলে পৌঁছায় নাই। মাননীয় শিক্ষামন্ত্রী তাঁর ভাষণের একটা জায়গায় বলেছেন প্রথম এবং দ্বিতীয় শ্রেণীর ছাত্রদের, বাংলা ভাষা-ভাষী ছাত্র ছাত্রীদের ৩০ লক্ষ বই পাঠ্যপুস্তক এবং নেপালী ভাষা-ভাষী ছাত্র-ছাত্রীদের ৭০০০ কপি পাঠ্যপুস্তক বিনামূল্যে বিতরণের ব্যবস্থা করা হয়েছে। এটা বড়ই আনন্দের বিষয়—গরীব ছাত্র-ছাত্রীদের মধ্যে বিনামূল্যে পাঠ্য বই বিতরণ করা খুবই সমীচীন হয়েছে।

[7-10—7-50 p.m.]

কিন্তু তার সঙ্গে অনুতাপের বিষয় এই যে, কলকাতা এবং সহরতলীতে উর্দু এবং ইংরাজী ভাষাভাষী বহু ছাত্রছাত্রী আছে—এদের বিনামূল্যে বই দেয়া হবে কিনা তার সম্বন্ধে কিছু বলেননি। যদি এদেরও অন্ততঃ ১০ হাজার করে দেয়া হত তাহলে এদের মনে আনন্দের সঞ্চার হত। তাঁর এই রিপোর্ট দেখে তাদের মধ্যে নিরাশার সঞ্চার হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী বলেছেন মাদ্রাসা শিক্ষা সম্বন্ধে তিনি সচেতন বা এই শিক্ষার উন্নতিকল্পে তিনি প্রস্তুতি নিচ্ছেন, কিন্তু তিনি কিভাবে প্রস্তুতি নিচ্ছেন সেটা তাঁর রিপোর্টে জানাননি, কেবল কয়েকটি কথা বলে তিনি সেরে দিয়েছেন। আমি তাঁর কাছে দাবী করছি এই মাদ্রাসা বোর্ডকে ওয়েষ্ট বেঙ্গল বোর্ড অব সেকেণ্ডারী এডুকেসনের মত স্বয়ংসম্পূর্ণ একটা বোর্ড করা হোক এবং সেই বোর্ড যেন এই মাদ্রাসাগুলিকে স্বীকৃতিদান করবার ক্ষমতা পায় এবং মাদ্রাসাতে যে সমস্ত পাঠ্যপুস্তক চলবে সেগুলি অনুমোদন করবার ক্ষমতা যেন এই বোর্ডকে দেয়া হয়। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আর একটা আমি বলছি মাধ্যমিক স্কুলে যে সমস্ত কমিটি পুনর্গঠিত হতে চলেছে সেই সমস্ত স্কুলে একটা সর্ত দেয়া হয়েছে যে ডোনার্স হিসাবে যারা আসবে তারা পর পর দু-বৎসরে ৫০০ টাকা করে হাজার টাকা বা য়্যাট এ টাইম হাজার টাকা না দিলে তারা ডোনার ক্যাটিগরীতে ভোটার হতে পারবে না। কিন্তু আমরা দেখেছি মফঃস্বলে অধিকাংশ পরিশ্রম দিয়ে বা আগে ছিল ২৫ টাকা করে বাৎসরিক চাঁদা দিত এবং তিন বৎসরের মধ্যে তাদের ডোনার হিসাবে ভোটার বলে গণ্য করা হত বা য়্যাট এ টাইম যদি ৩০০ টাকা দিতে পারে তাহলে তাকে ভোটার করা হত। কিন্তু এই যে হাজার টাকা চাপিয়ে দিয়েছেন এতে বহু লোক যারা ডোনার আগে ছিলেন তারা বঞ্চিত হবেন। যুক্তফ্রণ্ট সরকার জনগণের সরকার বলে কথিত আছে, কিন্তু যে পলিসি তারা য়্যাডপ্ট করেছেন এ তো ধনীক সম্প্রদায়ের সরকার বলে মনে হচ্ছে। কাজেই আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ জানাব যে তিনি এটা যেন বিবেচনা করেন এবং আগেকার প্রথা যেটা ছিল সেই প্রথাটাই যেন চালু থাকে সেই ব্যবস্থা করুন।

**Shri Padmalaksmi Subba** : Mr. Deputy Speaker, Sir, supporting the motion of demand for Grant No. 19, Major Head : 28—Education, presented before the House by the Hon'ble Minister, Shri Satyapriya Roy, I would like to draw his attention to some educational problems in the hill areas of Darjeeling.

Kalimpong is a hill subdivision in Darjeeling and in the rural areas of Kalimpong there is lack of transport facility Children have to walk along the foot tracks full of brooks which pose barriers at every stage. There is no provision of bridges wherever necessary and during the rainy season children are put to great difficulty to go to schools to attend their classes.

During the Congress rule in a primary school or a junior basic school one teacher was given for 40 pupils and he was required to take 4 different classes simultaneously. We cannot expect that one teacher can impart good education to 4 different classes where 40 pupils are classified into.

Hence till now this free and compulsory primary education has no meaning so far the term 'compulsory' is concerned. In the rural areas parents are so interested to set up schools and that they have set up schools at different places but these schools have not got recognition from the Board. So I request the Hon'ble Minister through you, Sir, to see that these schools which have already been set up by the local people or rural people, get recognition in no time. In the rural areas there is a very limited number of junior high schools in Kalimpong. I know that there are two Junior High Schools, viz.

Lingsay Junior High School and Gaivibas Junior High School which are being run privately. These two schools have sought for recognition but they have not yet been recognised. If these schools are recognised in no time, the rulal children will get opportunity of higher education who have passed primary stages. In Pedong one seri-cultural training centre has been set up for tribal boys and girls and also for scheduled castes' boys and girls. The trainees should have read up to class IV and this seri-cultural training centre is not getting trainees having read up to class IV. This shows that there is lack of primary education among the backward classes children of Kalimpong subdivision.

In Kalimpong there is one Government-sponsored college. There is only Art section in that college and no Science and Commerce sections. So boys and girls who have limited financial resources have no opportunity to study Science and Commerce after passing H S. Examinations. There is one S.U.M. Night College at Kalimpong, but this college has not got recognition for teaching Commerce section. Some students who were studying Commerce at Siliguri, Night College have joined the S.U.M. Night College following the recent communal disturbances there. But as this college has not received recognition for Commerce section, they are apprehending difficulty at the time of appearing in the final examination.

(At this stage the read light was lit and the honourable Member having reached the time limit resumes his seat)

**শ্রীফকিরচন্দ্র রায়ঃ** মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমার যতদূর মনে আছে ১৯৬২ সাল থেকে, কংগ্রেসের হাতে তখন গভর্ণমেণ্ট ছিল, প্রাথমিক বিদ্যালয়ের কোটা পশ্চিম বাংলার কোন স্কুল বোর্ডের কাছে যায়নি। নিয়ম ছিল এবং এখনও আছে যে ষ্টেট গভর্ণমেণ্টের কাছ থেকে কোটা না গেলে ডিষ্ট্রিক্ট স্কুল বোর্ড নূতনভাবে স্কুল রেকগনিসান দিতে পারবে না। ১৯৬২-৬৩ সাল থেকে এটা বন্ধ ছিল। প্রথম যখন যুক্তফ্রণ্ট গভর্ণমেণ্ট হয় আমার যদি ভুল না হয়ে থাকে তখন এক হাজার স্কুলের কোটা যায় বিভিন্ন জেলার মধ্যে ভাগ হয়ে নূতনভাবে রেকগনিসানের জন্য। বর্তমান শিক্ষামন্ত্রী ১॥ হাজার স্কুলকে রেকগজিসান বিভিন্ন জেলায় দিয়েছেন। কাজেই কিছুই হয়নি এই কথা ঠিক নয়। তবে এটা ঠিক কথা যতটা হওয়া দরকার, যেভাবে হওয়া দরকার, যে গতিতে হওয়া দরকার ছিল সেটা হয়নি। প্রাথমিক শিক্ষা একটি নৈরাজ্যের অবস্থায় এসে দাড়িয়েছে, এখানে নানা টাইপের স্কুল আছে, যথা বেসিক-প্রাইমারী, সাব-প্রাইমারী ইত্যাদি, আরও বিশ টাইপের এবং ইম্প্রুভড্ স্কুল। এটা ভাল কথা যে বেসিক তিনি উঠিয়ে দিচ্ছেন। কিন্তু শুধু বেসিক উঠিয়ে দিলেই চলবে না, এই যে একটা নৈরাজ্যের অবস্থা রয়েছে শিক্ষাজগতে এই নৈরাজ্যের অবস্থা দূর করুন। এক এক টাইপ, এক এক ধরণের, যেমন প্রাইমারী শিক্ষা সম্বন্ধে আপনাদের ব্যবস্থা করতে হবে। বিভিন্ন টাইপ-এর ধরণ সম্বন্ধেও ব্যবস্থা করতে হবে।

[ 7-50—8-00 p. m. ]

একটা কথা উঠেছে যে সংবিধানে আছে ৬ বছর থেকে ১৪ বছর পর্যন্ত শিক্ষাকে আবশ্যিক করতে হবে বা প্রত্যেক ভারতীয় নাগরিককে এই শিক্ষা দিতে হবে এবং সেটা হচ্ছে প্রাথমিক শিক্ষা। এখন এই প্রাথমিক শিক্ষা যদি ক্লাস ফোর, ক্লাস সিক্স, ক্লাস এইট এই তিনটি ষ্টেজে করা যায় তাহলে এই যে আমরা টাকা পাচ্ছি না বলে ক্লাস এইট পর্য্যন্ত অবৈতনিক করতে পারছি না এই বলে আমাদের হাহুতাশ করতে হবে না। যদি ক্লাস ফাইভ বেসিক থেকে চলে যায় টাকা বাচবে,

বা নিম্ন বুনিয়াদী ইত্যাদি যেগুলি আছে সেগুলি যদি তুলে দেওয়া যায় তা থেকে টাকা বাঁচবে। আজকে মাথাভারি ইউনির্ভাসিটিকে এত টাকা দেবার কি দরকার আছে? কারণ, সত্যি সত্যি দেশের শিক্ষার ভিত এই প্রাইমারী এডুকেশানের উপর। কাজেই যেখানে ভিত দুর্বল সেখানে মাথা-ভারি শিক্ষা ব্যবস্থা করার কোন মানে হয় না। স্যার, আজকে আমোদের সমাজ মাথাভারি, সেজন্য বোধহয় আমাদের শিক্ষার ব্যবস্থাও মাথাভারি হয়ে যাচ্ছে। তাই স্যার, আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ করবো যে উচ্চতর পর্যায়ে যে টাকা তিনি খরচ করছেন সেই টাকা অন্তত ২/৪ বছর কমান, একেবারে তুলে দিতে না পারেন। আর সেই টাকা নিয়ে প্রাথমিক শিক্ষাতে খরচ করুন, তাতে যে অভিযোগ উঠছে সেটা আর উঠবে না। তারপরে স্যার, সেকেণ্ডারী এডুকেশান নিয়ে কথা। এই যে হায়ার সেকেণ্ডারী করা হল, ইউনির্ভাসিটিতে ছাত্র রেষ্ট্রিক্ট করা হবে বলা হোল। সেণ্ট্রাল গভর্ণমেণ্ট টাকা দেবে সেই টাকার লালসায় আমরা ১১ ক্লাস পর্যন্ত করলাম বা ইউনির্ভা-সিটিতে ছাত্র রেষ্ট্রিক্ট করতে গেলাম, কিন্তু শেষ পর্যন্ত টাকা পেলাম না। এক করতে গিয়ে আর একটা হয়ে গেল। যাইহোক, আজকে মাননীয় শিক্ষামন্ত্রী এবং ক্রীড়ামন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে উপস্থাপিত করেছেন সেটা সমর্থন করে আমি শেষ করলাম।

**শ্রীমণীন্দ্রনাথ জানা ঃ** মাননীয় সভাপাল মহাশয়, আমাদের যুক্তফ্রণ্টের মাননীয় শিক্ষামন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি সেই বাজেটকে সমর্থন করছি। স্যার, এই হাউসে বসে আমি কংগ্রেস পক্ষ এবং আমাদের যুক্তফ্রণ্টের কিছু সদস্যের বক্তব্য শুনলাম। স্যার, একটা জিনিষ দেখে আমি আশ্চর্য্য হয়ে গেলাম যে কংগ্রেস সদস্যদের সংগে আমাদের যুক্তফ্রণ্টের শরিকদলের কিছু সদস্য একই সুরে সুর মিলিয়ে আমাদের এই যুক্তফ্রণ্টের কাজের নিন্দা করেছেন। স্যার এটা তো ঠিকই যে আমাদের যুক্তফ্রণ্টের মাননীয় ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী যেভাবে গ্রামের মধ্যে প্রতিক্রীয়াশীল চক্রের হাত থেকে খাস জমি, চোরাই জমি উদ্ধার করেছেন তাতে গ্রামের মধ্যে যে ভাবে তারা উদ্বিগ্ন হয়ে পড়েছেন সেই ভাবে আমাদের শিক্ষামন্ত্রী দৃঢ় হস্তে সমস্ত প্রতিক্রিয়াশীল চক্র যেগুলি গ্রামের ঐ স্কুলের ম্যানেজিং কমিটি থেকে আরম্ভ করে, স্কুল বোর্ড থেকে আরম্ভ করে আমাদের ঐ সেক্রেটারীয়েট রাইটার্স বিল্ডিং পর্যন্ত যে সমস্ত ঘুঘুর বাসা আছে সেগুলি ভাঙ্গার জন্য তিনি কঠোর হস্তে ব্যবস্থা করেছেন, সেজন্য আমি তাঁকে আন্তরিক অভিনন্দন জানাবো। স্যার, এইজন্য দেখতে পাচ্ছি যারা এই সমস্ত বাসায় বসে ছিল তাদের গায়ে যখন আঘাত লাগছে, তখন তাকে রক্ষা করার জন্য আমাদের শরিকদলের কিছু সভ্যের এই ক্রন্দন।

আমরা দেখছি যে আমাদের পক্ষেরই শ্রীমতী ইলা মিত্র মহাশয়া, তিনি বিভিন্ন স্কুলের এ্যাড-মিনিষ্ট্রেটর নিয়োগের ব্যাপারে সমস্ত কথা বললেন। কৈ তিনি তো বললেন না যে, ঐ এ্যাডমিনিষ্ট্রেটর যে সমস্ত স্কুলে নিয়োগ হয়েছে সেখানে কেন এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ হয়েছে? আমার হাতে লিষ্ট আছে, আমি বলে দিতে পারি, যে সমস্ত স্কুলে এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হয়েছে, সেই স্কুলের ম্যানেজিং কমিটির সম্পাদক হাজার হাজার টাকা চুরি করেছে। হাজার হাজার টাকা, স্কুলের শিক্ষকদের প্রভিডেণ্ট ফাণ্ডের টাকা নিয়ে তিনি তাঁর নিজস্ব কারবারে লাগিয়েছেন, এ কথাতো বললেন না? এই ভাল কাজ আমাদের শিক্ষামন্ত্রী মহাশয় করেছেন, তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। আর এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগের ক্ষেত্রে তিনি একটা হিসাব দিয়েছেন এবং তিনি বলেছেন যে, সমস্ত সরকারী অফিসার ব্যতীত আরো যারা এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ হয়েছেন তারা নাকি মার্কসিস্ট কমিউনিষ্টের লোক। আমি এটা পরিষ্কার করে বলতে চাই যে, যে সমস্ত এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হয়েছে সরকারী অফিসার ব্যতীত তারা সকলে এ, বি, টি, এ-র আন্দোলনে যুক্ত ছিলেন এবং তারা এ, বি, টি, এ-র আন্দোলনে পরিষ্কার ভাবে পরীক্ষা দিয়েছেন যে তারা শিক্ষক দরদী। তারা কি

চান বিরোধী পক্ষের মত একই সুরে সুর মিলিয়ে আমাদের শিক্ষামন্ত্রীকে আঘাত করে আমাদের এই যুক্তফ্রন্টের যে ঐতিহ্য তাকে নষ্ট করে দিতে? আমি দেখেছি কেরলের যুক্তফ্রন্টকে কিছুদিন আগে যখন সে সরকার শিক্ষা বিল এনেছিলেন তখন তাদের উৎখাত হতে হয়েছিলো। আমাদের এই যুক্তফ্রন্ট সরকার ৬ হাজার মাধ্যমিক বিদ্যালয়ের মধ্যে ২৩৮টি বিদ্যালয়ে এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করেছেন। এটাতে কি হয়েছে? ২শতটি এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করতে গিয়ে হয়ত ২/১টি ভুল হয়েছে। সেটাই কি বড় জিনিষ? সেটাকে বড় করে দেখবার চেষ্টা করেছেন। কৈ এটাতো বললেন না, যে সমস্ত ঘুঘুর বাসা, যে সমস্ত মধুচক্র এই বিদ্যায়তন-এর মধ্যে ঢুকে ছিলেন, যারা হাজার হাজার টাকা সরকারের কাছ থেকে নিয়ে স্কুল বাড়ী তৈরী করবে বলে বলেছিলেন, কিন্তু তারা সে সব করেনি, তারা অন্য কাজ করেছে। তাদের তো একটু ধিকার দিলেন না। আমি কয়েকটা স্কুলের নাম বলতে পারি, যেমন কলকাতার পাইকপাড়া আশুতোষ ইনসটিটিউশান. সেখানে তারা ৩৫ হাজার টাকা নিয়েছিলেন, কিন্তু সেই টাকা নিয়ে সেখানকার সম্পাদক কোথায় রেখেছেন তা তিনি দেখাতে পাচ্ছেন না। তারপর এনড্রুজ স্কুলে, সেখানে দেখতে পাচ্ছি শিক্ষকদের ৫০ টাকা থেকে ১৫০ টাকা পর্যন্ত স্পেশাল এলাউন্স দেওয়া হয়। সেই স্পেশাল এলাউন্স পাওয়ার যোগ্যতা হচ্ছে ঐ দলবাজী করার জন্য। অনেক স্কুলের লিষ্ট আমার কাছে আছে। সেখানকার ম্যানেজিং কমিটিতে হয়তে আমাদেরই শরিবদলের অনেক লোক আছেন, তাদের গায়ে লাগছে। গ্রামের দিকে যেমন ঐ জোতদাররা জমি চুরি করে রেখেছিলো, তাদের গায়ে আঘাত দিতে তারা খুব ক্ষেপে গেছেন এবং তারা ঐ যুক্তফ্রন্টের অরাজকতা দেখতে পাচ্ছেন। আজকে আমি লক্ষ্য করছি এই শিক্ষা ব্যবস্থার মধ্যে তারা অরাজকতা দেখতে পাচ্ছেন। আমি বলতে চাই, মাননীয় শিক্ষামন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন এবং তার যে বক্তব্য এখানে রেখেছেন সেই বক্তব্যের মধ্যে দেখতে পাচ্ছি তিনি কয়েক মাসের মধ্যে শিক্ষকদের যে সমস্ত উন্নতি করেছেন, সেগুলি তাতে আছে। এগুলি দেখে আমরা যা বুঝতে পারছি যে তিনি এই সীমিত ক্ষমতার মধ্যে যা চেষ্টা করেছেন তার জন্য তাকে আমরা নিশ্চয়ই আন্তরিক অভিনন্দন জানাবো। আমাদের সরকার পক্ষের কয়েকজন বক্তা এমনভাবে বললেন, তারা বোধহয় মনে করেছেন যে বিপ্লব করে তারা সরকার তৈরী করেছেন এবং বিপ্লবী কায়দায় এই শিক্ষামন্ত্রী কিছু অর্থ শিক্ষা জগতে নিয়ে আসুক, একথা তারা আমাদের এই সভায় বললেন। কিন্তু এটা মনে রাখতে হবে যে তারা নির্বাচন করে এই সরকারে এসেছে এবং এই সরকারে এসে এই সরকারের সীমিত ক্ষমতার মধ্যে এই বাজেটকে পেশ করা হয়েছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের শিক্ষা-মন্ত্রী যে বাজেট রেখেছেন তাতে আমরা দেখেছি, যে সমস্ত শিক্ষক কিছুদিন আগে পর্যান্ত এই ম্যানেজিং কমিটি থেকে বিতাড়িত হয়েছিলেন তাদের পুনর্বাস তিনি ব্যবস্থা করেছেন এবং অনেক শিক্ষক পুনর্বহাল হয়েছেন। আমার এলাকায় দেখেছি একজন শিক্ষককে সেখানকার ম্যানেজিং কমিটি নিজেদের ইচ্ছামত তাড়িয়ে দিয়েছিলেন এবং পরে তিনি হাইকোর্টে কেশ করে পুনর্বহাল হয়েছিলেন। কিন্তু তাকে জোর করে সেই স্কুলে ঢুকতে দেওয়া হয়নি। কিন্তু বর্তমানে আমাদের শিক্ষাবিভাগ তাকে সেই স্কুল পুনর্বহাল করে দিয়েছেন। এই কথাগুলি কিন্তু বিরোধীপক্ষরা দেখছেন না বা শরিক দলের লোকেরা দেখছেন না। একজন নিপীড়িত শিক্ষক তিনি যুক্তফ্রন্ট হবার পরে কি ভাবে আজকে আবার তাকে বহাল করতে পেরেছেন।

[8-00—8-10 p.m.]

সে কথা তিনি দেখতে পাননি। এ ছাড়া আমাদের শিক্ষকদের জন্য প্রভিডেন্ট ফাণ্ড, পেনসন, ট্রিপিল বেনিফিটের কথা আমরা শুনেছি—সেগুলি আজকে প্রয়োগ করা হচ্ছে—অবশ্য সেগুলি এখনও কার্য্যকরী হচ্ছে না—তবে তিনি কার্যকরী হবার প্রতিশ্রুতি দিয়েছেন, তার জন্য তিনি ধন্যবাদ পাবার

যোগ্য। আমাদের শিক্ষকদের যে নিয়মিত বেতন পাবার কথা অনেকে বলেছেন—এটা ঠিক যাতে শিক্ষকরা নিয়মিত বেতন পান বা প্রতি স্কুলে যাতে নিয়মিত গ্রাণ্ট যায় তার জন্য আমি শিক্ষামন্ত্রীকে অনুরোধ জানাবো। আর একটা জিনিস বিরোধী পক্ষ কংগ্রেসের তরফ থেকে বলা হয়েছে যে, আমরা নাকি শিক্ষা বিভাগের লক্ষ লক্ষ টাকা খরচ করতে পারি নি—কিন্তু একথা তো বললেন না যে তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যেখানে এডুকেসন ডেভেলপমেণ্ট খাতে ৫০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল সেখানে ফোর্থ ফাইব ইয়ার প্ল্যানে কমিয়ে ৩৫ কোটি টাকায় এনে হাজির করা হয়েছে—এর জন্য তিনি কেন্দ্রের কথা বললেন না তো। শুধু তাই নয়, ১৯৭০-৭১ সালে মাত্র ৪·০৬ কোটি টাকা তারা দিয়েছেন—তাহলে পাঁচ বছরে কি দেখবো। ফোর্থ ফাইভ ইয়ার প্ল্যানে মাত্র ২০ কোটি টাকা এই পশ্চিমবঙ্গের প্রাপ্য হবে। বড় গলায় তো বললেন যে, যদি এই দাবীর জন্য কেন্দ্রের কাছে যেতে হয় নিশ্চয় তারা যাবেন। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অনুরোধ করবো যে ফোর্থ ফাইভ ইয়ার প্ল্যানে ডেভেলপমেণ্ট স্কীমে আরও বেশী টাকা আদায় করে এনে দিতে পারলে নিশ্চয় আমাদের পশ্চিমবঙ্গের শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ অনেক বাড়ানো যাবে। শিক্ষকদের অবস্থা সম্বন্ধে বলি যে, নিশ্চয় কংগ্রেস সরকার যে দুরবস্থা তৈরী করে দিয়ে গেছে তাতে আমরা জানি যে, শিক্ষকদের অনেক ক্ষেত্রে মাইনে বাড়ানো হয়েছিল—কিন্তু সেই মাইনে দেওয়া হয়নি বকেয়া ফেলে রেখে দেওয়া হয়েছে—সেই বকেয়া আমাদের যুক্তফ্রণ্ট সরকার আসার আগের এবং তা হোল প্রায় ১০ কোটি টাকার মত। আমাদের শিক্ষামন্ত্রী মহাশয়, সেই টাকার একটি অংশ কেন্দ্রের কাছ থেকে চেয়েছেন এবং কেন্দ্রের কাছ থেকে পেলে আমরা আশা রাখি যে, আমাদের শিক্ষককুলের কাছে যে টাকা বাকী রয়েছে সেই টাকা তারা নিশ্চয় বুঝে পাবেন। আরও দেখছি যে প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে অনেক নূতন স্কুল হচ্ছে। আমাদের বাংলা কংগ্রেসের সদস্য বললেন যে, একটা ঘুঘুর বাসা ভেঙ্গে আর একটা ঘুঘুর বাসা তৈরী হয়েছে—আমি বলি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে, যে সেই ঘুঘুর বাসায় ঐ পারুল সাহা মহাশয়ার দলের লোকও তো আছেন। স্কুল বোর্ড—যে এ্যাডভাইসারী কমিটি হয়েছে সেই কমিটির মধ্যে সমস্ত দলের লোক আছেন এবং যে সমস্ত নূতন স্কুল হবে তারা তার বিচার বিবেচনা করবেন। তাতে অনেক জায়গায় দেখছি, ২১/২২ জন সদস্য হয়েছে সেখানে, যে সেই সদস্যরা সমস্ত ক্ষেত্রে একমত হতে পারছেন না যার জন্য এই স্কুল তৈরী করার ক্ষেত্রে অনেক অসুবিধায় পড়তে হচ্ছে। যা হোক আমাদের শিক্ষামন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমহম্মদ ইদরিশ আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে ব্যয় বরাদ্দের দাবী শিক্ষামন্ত্রী এনেছেন বৈধ কারণে তার বিরোধিতা করতে বাধ্য হচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুনেছি যে তিনি নাকি স্কুলের শিক্ষক ছিলেন। দেশে একটা প্রবাদ বাক্য প্রচলিত আছে যে, ১২ বছর শিক্ষকতা করলে শিক্ষক শিক্ষকতার অযোগ্য হয়ে যায়। আজকে এই বাজেট থেকে তা বেশ ভালভাবে প্রমাণিত হচ্ছে। কারণ যে সীমিত অর্থ ১৯৬৯-৭০ সালে বাজেটে শিক্ষার বিস্তারের জন্য বরাদ্দ করা হয়েছিল সেই অর্থ খরচ করতে পারেন নি। পক্ষান্তরে দেখা যাচ্ছে যে পুলিশ মন্ত্রী তিনি কখনও শিক্ষক ছিলেন না বলে বাংলা রাজ্যের সীমিত অর্থের মধ্যে থেকে তাঁর দপ্তরে বরাদ্দ বৃদ্ধি করে নিয়েছেন।

কাজেই এদিক থেকে প্রমাণিত হয় যে সত্যই ১২ বছরের উর্দ্ধে তিনি শিক্ষকতা করেছেন। শিক্ষাই হল দেশের একমাত্র উন্নতির মূল। জনৈক সাহিত্যিক বলেছেন, যদি কোন দেশকে ধ্বংস করতে হয়, কোন সমাজকে বিপথগামী করতে হয়, তবে সেই দেশের শিক্ষাকে নষ্ট করতে হবে। আজকে বাংলাদেশের দুর্ভাগ্য যে বাংলাদেশের ভোটাররা সাময়িক ভুলের জন্য যুক্তফ্রণ্ট সরকারকে

দেশের ভাগ্যাসনে বসিয়েছে। সর্বস্তরে শিক্ষা যে আজ নষ্ট হতে চলেছে, সংকুচিত হতে চলেছে, তাতে বিন্দুমাত্র সন্দেহ নাই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কংগ্রেস আমলে দেখুন বাংলাদেশের প্রত্যেক সাবডিভিশনে, প্রত্যেক জেলায় বহু নতুন নতুন স্কুল কলেজ খোলা হয়েছে এবং মুর্শিদাবাদের লালবাগ সহরেও একটা কলেজ খোলার কথা হয়েছিল। তদানীন্তন মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন বলেছিলেন ১৯৬৭ সালের জুন মাস থেকে লালবাগে নতুন কলেজ খোলা হবে, সেসন আরম্ভ হবে। কিন্তু বাংলা দেশের মানুষের সাময়িক ভুল ও বিভ্রান্তির জন্য, যুক্তফ্রন্টকে ভোট দেওয়ার ফলে লালবাগ সহরে আজ পর্য্যন্ত কলেজ হয়নি। লালবাগের গুটিকয়েক যুবক যুক্তফ্রন্টকে সমর্থন করে। যুক্তফ্রন্ট লালবাগে কলেজ করার সৌভাগ্য অর্জন করবে বলে গর্বিত হয়ে উঠে তারা আজ নিরাশ হতে চলেছে। যুক্তফ্রন্ট গদীতে বসাতে তারা উৎফুল্ল হয়েছিল কলেজ হবে লালবাগে। আমরাও সাড়া দিয়েছিলাম। আমরাও পার্সন্যাল কনট্রিবিউশন দিয়েছি সরকারের নির্দেশ মতে ৪০ হাজার টাকা ব্যাঙ্কে জমা দেওয়া হয়েছে, ৫ বিঘা জমি রেজিষ্ট্রী করে দেওয়া হয়েছে। আমরা এক বছর ভলান্টারী সার্ভিস দিতে প্রস্তুত। আমরা নিজেরাই কলেজে বিনা পয়সায় এক বছর পড়াবার প্রতিশ্রুতি দিয়েছি। কিন্তু দুঃখের বিষয় সরকার এখন পর্য্যন্ত কোনরূপ প্রয়োজনীয় ব্যবস্থা করছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকের ডিবেটে সরকার পক্ষের শিক্ষক সদস্যরা বলছেন এই সরকারের আমলে শিক্ষকদের মাইনে বাকী, সময় মত দেওয়া হচ্ছে না। কিন্তু কেউ তো একথা বলছেন না যে ছাত্রদেরকে ঠিকমত পড়াতে হবে। শিক্ষক সদস্যদের স্কুল কলেজে আজ পড়াচ্ছেন কে? সরকার পক্ষে বহু অধ্যাপক, বহু স্কুল মাষ্টার, হেড মাষ্টার এ্যাসেম্বলী সদস্য। তাঁরা কি একবারও ভেবে দেখেছেন আজ স্কুল কলেজে তাদের কাজ করবেন কে? তাঁরা সদস্য হিসাবে একবার মাইনে নিচ্ছেন আবার স্কুলে মাইনে নিচ্ছেন। স্কুল কলেজের পড়ান ফাঁকি দিয়ে ডবল মাইনা গ্রহণ করেন নি? আমি জিজ্ঞাসা করি এটা কার টাকা? পাবলিক এক্সচেকার থেকে ডবল করে মাইনে নিচ্ছেন কেন? শিক্ষামন্ত্রী নামে শিক্ষক, চিরদিনই রাজনীতি করেছেন। আজকেও দেখছি, স্কুলে কলেজে মার্কসবাদী শিক্ষকরা লেখাপড়ার পরিবর্তে শিক্ষামন্ত্রীর সৌজন্যে কেবল দলবাজী করছেন। সেজন্য আমি এই বাজেটের তীব্র বিরোধীতা করছি।

**শ্রীবিমলকান্তি বসু:** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, শিক্ষাখাতে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে প্রায় ৬৮ কোটি টাকার ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন, তা আমি সমর্থন করছি। গত বছরের সংশোধিত বরাদ্দের তুলনায় এই দাবীর পরিমাণ ৬ লক্ষ ২২ হাজার টাকার মত বেড়েছে। অবশ্য শিক্ষার দাবী আজ জাতীয় দাবী। সেদিক থেকে চিন্তা করলে যে পরিমাণ বরাদ্দ করা হয়েছে সেই পরিমাণ প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। এ দিয়ে সমস্যা যা আছে, শিক্ষা এবং শিক্ষক সম্পর্কে যে দাবী আছে, তা মেটান কোন মতেই সম্ভবপর নয়। শিক্ষার যে অবস্থা সে পরিপ্রেক্ষিতে শিক্ষা খাতে টাকা বরাদ্দের অংকের পরিমাণ দেখে আজকে এই সমস্যাকে যে অগ্রাধিকার দেওয়া উচিত ছিল, সেই অগ্রাধিকার যে দেওয়া হয়নি তা অত্যন্ত সুস্পষ্ট।

[8-10—8-20 p.m.]

আজকে পুলিশ খাতের দিকে তাকালে আমার বক্তব্যের যৌক্তিকতা প্রমাণিত হবে। শিক্ষা খাতে ব্যয় বাড়ান হলেও পুলিশ খাতের তুলনায় সেটা কিছুই নয়। আজকে যুক্তফ্রন্ট সরকারের শিক্ষানীতি ঘোষণা করা হয়েছে। আমি মনে করি যুক্তফ্রন্ট সরকারের শিক্ষানীতি মানে মাধ্যমিক শিক্ষাক্ষেত্রের নেতা এ, বি, টি, এর শিক্ষানীতি। এ, বি, টি, এ, মাধ্যমিক শিক্ষা শিক্ষকদের ক্ষেত্রে নেতৃত্ব দিয়ে আসছে। শিক্ষা আন্দোলনের নেতা সত্যপ্রিয় রায় মন্ত্রী হবার পর আমরা দেখছি এ,

বি, টি, এ-র শিক্ষা নীতিই বাস্তবে রূপায়িত হতে যাচ্ছে। সেখানে ২০শে মে তারিখ শিক্ষানীতি ঘোষণা করা হয়েছে এবং বলা হয়েছে পুলিশ খাতে ব্যয় কমান হবে। কিন্তু আজকে দেখছি পুলিশ খাতে ব্যয় কমান হোক এই দাবী থাকলেও, এ, বি, টি, এ-র পতাকা হাতে নিয়ে পুলিশ খাতে ব্যয় হ্রাস এবং শিক্ষাক্ষেত্রে ব্যয় বৃদ্ধির যে শ্লোগান এই সেদিন দেয়া হয়েছিল সেই শ্লোগান আজকে আর শোনা যাচ্ছেনা। আজকে এ, বি, টি, এ-র নেতৃত্বে শিক্ষাক্ষেত্রের ব্যয় বাড়াও বলা হচ্ছে বটে, কিন্তু পুলিশ খাতে ব্যয় কমাও সেটা নেতৃত্ব বলছেন না। আজকে শিক্ষাক্ষেত্রে যে অরাজকতা চলছে তার জন্য দায়ী করতে গিয়ে এ, বি, টি,এ-র ভেতরে থেকে দীর্ঘদিন শিক্ষার ও শিক্ষকের স্বার্থে আমরা যাঁরা কাজ করছি, যাঁরা এ, বি, টি, এ-কে এগিয়ে নিয়ে গেছি তাঁদের আজকে প্রকাশ্যভাবে বিরুদ্ধ সমালোচনা করা হচ্ছে। যুক্তফ্রন্ট সরকারের যে শিক্ষানীতি ঘোষণা করা হয়েছে সেখানে বলা হয়েছে অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষা অবৈতনিক করা হোক। আমরাও এটা স্বীকার করি। কিন্তু টাকা পয়সার যে অবস্থা তাতে আমি সুস্পষ্ট প্রস্তাব রাখতে চাই যে, অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করতে হবে তার প্রতি লক্ষ্য রাখতে হবে ঠিকই, কিন্তু ফেজ্‌ড প্রোগ্রাম হিসেবে গ্রহণ করে এই লক্ষ্যে সুনির্দিষ্ট কার্য্যসূচীর মাধ্যমে আমাদের পৌঁছাতে হবে। শহরাঞ্চলে যে প্রাথমিক স্কুলগুলো রয়েছে সেগুলোকেই আজ অবধি অবৈতনিক করা সম্ভব হয়নি। টাকা পয়সার যখন অভাব আছে তখন শহরের ঐগুলোকে অবৈতনিক করে, তারপর গ্রামের স্কুলগুলোকে অষ্টম শ্রেণী পর্যন্ত অবৈতনিক করতে হবে এবং তারপরের স্তরে শহরের স্কুল। এইভাবে আমাদের সারা বাংলায় অষ্টম শ্রেণী পর্যন্ত অবৈতনিক লক্ষ্যে পৌঁছাতে হবে। এখানে দাঁড়িয়ে শ্লোগান দেওয়া হবে অবৈতনিক করতে হবে এবং তারপর যদি বলা হয় এই অবৈতনিক না করার জন্য যদি কেউ দায়ী থাকে তাহলে সে হচ্ছে ওই শরিকদল এবং অজয়বাবু, তাহলে সেটা ভুল করা হবে এবং তার মাধ্যমে যুক্তফ্রন্ট সরকারের নীতিব বিরুদ্ধাচরণ করা হবে। বোলপুর আঞ্চলিক সম্মেলনে আমাদের শিক্ষামন্ত্রী বক্তব্য রাখলেন এবং বললেন সরকারের শিক্ষানীতি কার্যকরী করার চেষ্টা হচ্ছে কিন্তু অর্থাভাবের জন্য সেটা করা যাচ্ছেনা। আজকে আমরা এ, বি, টী, এ-র নেতৃত্বের মুখ দিয়ে আমরা নূতন সুর শুনছি। আজকে অর্থাভাবের কথা সামনে রেখে এবং যেহেতু অর্থ দপ্তরের ভার অজয়বাবুর উপর রয়েছে সেহেতু একথা বলে সাধারণ মানুষ, শিক্ষক এবং অভিভাবকদের কাছে একটা বিভ্রান্তি সৃষ্টি করা হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে শিক্ষা দপ্তর যে ছিটেফোঁটা টাকা পেয়েছে তাকে যদি কার্যকরী করতে হয় তাহলে তার প্রয়োগযন্ত্র অর্থাৎ প্রশাসনকে সুস্থ পথে চালিত করতে হবে। যে কর্মসূচী সামনে রেখে আমরা জনসাধারণকে ভোটের কথা বলেছিলাম এবং যে আশ্বাসের উপর নির্ভর করে তাঁরা আমাদের সমর্থন করেছিলেন এবং এ, বি, টি, এ যে প্রোগ্রাম নিয়ে তাঁদের কাছে গিয়েছিলেন সেখানে পরিষ্কার রয়েছে যে যুক্তফ্রণ্ট সরকার পরিচ্ছন্ন এবং সৎ প্রশাসন ব্যবস্থা সৃষ্টি করতে চান। মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমি শিক্ষামন্ত্রীর কাছে জিজ্ঞাসা করছি, শিক্ষা দপ্তরের প্রশাসন সুস্থ করা গেছে কি ? আমি বলব, না। আমি জানতে চাই কেন শিক্ষকরা নিয়মিত মাইনে পাচ্ছেন না, কেন ডি, এ, পাচ্ছেন না, কেন ১৯৬৩-৬৪ সাল থেকে যে মেমো পড়ে রয়েছে সেই মেমো গিয়ে পৌঁছাচ্ছে না ? যুক্তফ্রণ্ট সরকারের ১ বছর পার হওয়া সত্বেও কেন সেই মেমো গিয়ে পৌঁছাচ্ছে না ? কাজেই প্রশাসন ক্ষেত্রে দক্ষতার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেটা আমরা আর আশা করতে পারি না। সীমিত এই যে ব্যয় বরাদ্দ করা হয়েছে তার মাধ্যমে শিক্ষক এবং বাংলাদেশের অভিভাবক, ছাত্রদের দিকে তাকিয়ে যতটা করা সম্ভব সেটা করবেন এই আশা রেখে আমি এই ব্যয় বরাদ্দ সমর্থন করছি।

**শ্রীনীলকমল সরকার:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষাখাতে ব্যয়বরাদ্দ উপস্থাপিত করতে গিয়ে শিক্ষামন্ত্রী বলেছেন যে, ২০/২২ বছরে কিছুই করা হয়নি। প্রচলিত নিয়ম

কানুন মাফিক কিছুই করা হয়নি। কিন্তু তথাপি দেখা গেছে যে ৩৪ হাজার স্কুল বাংলাদেশে গড়ে উঠেছিল। কিন্তু বিগত ৩ বছরে সারা বাংলাদেশে দুটিও স্কুল হয়েছে, এমন কোন নজীর আমরা দেখতে পাচ্ছিনা। এটা একটা উদ্দেশ্য প্রণোদিত ভাষণ যা এখানে রাখা হয়েছে এবং সেটা ভাঁওতায় পরিপূর্ণ এবং শুধু দলবাজী করার উদ্দেশ্যে এটা করা হয়েছে, এটা আমি মন্তব্য করছি। শিক্ষামন্ত্রী যে বিল এনেছেন—প্রাইমারী স্কুল সম্বন্ধে আমার নিজের এলাকা দিয়ে সারা পশ্চিমবাংলার একটা চিত্র এখানে তুলে ধরতে চাই। আমার নদীয়া জেলায় অর্গানাইজ্‌ড স্কুল যেগুলো বলা হতো, অর্গানাইজ করলে সরকার অনুমোদন দিত, সেখানে দেখা যাচ্ছে প্রায় ২০০'র উপর স্কুল দুবছর, তিন বছর, সাড়ে তিন বছর পর্য্যন্ত সেখানে অর্গানাইজড্ হয়ে রয়েছে পর পর সেখানে অনুমোদনের উপযুক্ততা এসেছে জেনেও সেখানে এই দু বছরের মধ্যে একটি স্কুলকেও অনুমোদন দেওয়া হয়নি। কিন্তু দেখা যায় যে সেই সমস্ত স্কুলের গড়ে প্রায় ৬০০/৬৫০ জনের মত ছেলে, তারা মেট্রিক পাশ এবং ট্রেনিং প্রাপ্ত শিক্ষক সেখানে আছে। তারা নিজের খেয়ে বিনা বেতনে সেখানে পড়াচ্ছে এবং সেই সমস্ত জায়গায় সাধারণ মানুষ, তাদের কায়িক পরিশ্রমের দ্বারা যে শিক্ষা প্রতিষ্ঠান গড়ে তুলেছে, সেই সমস্তগুলো অনুমোদন পায়নি এবং দিনের পর দিন সেই সমস্ত লোকেদের মধ্যে একটা হতাশা এসে যাচ্ছে। বর্ত্তমানে কয়েকদিন আগে শুনলাম যে কিছু স্কুলকে স্যাংশন দেওয়া হবে। সেখানে স্কুল বোর্ডের যে এ্যাডভাইসারী বোর্ড করা হয়েছে, তার পর পর দুটি সভা সেখানে হয়েছে, তাতে এই ফলই দাঁড়িয়েছে যে, স্কুল অনুমোদন করা তো দূরের কথা, তারা নিজেরা দলাদলি করে প্রথম মিটিং ভেঙ্গে দিয়েছেন এক রকম হাতাহাতির মধ্যে দিয়ে এবং দ্বিতীয় মিটিংও হাতাহাতির মধ্যে দিয়ে সম্পন্ন হয়েছে, কিন্তু একটা স্কুলকেও অনুমোদন করে দেবার মত পরিস্থিতি তারা গড়ে তুলতে পারেননি। প্রত্যেক মিটিং-এ এইরকম দলবাজী, মারামারী, হাতাহাতি করে ভেঙ্গে দেওয়া হয়েছে। উদ্দেশ্য প্রণোদিতভাবে কোন শিক্ষা প্রতিষ্ঠান গড়ে উঠুক, এটা বোধহয় শিক্ষামন্ত্রীর কোন নীতির মধ্যে নেই এবং সেটাও কাজের মাধ্যমে সকলের ভিতর তা ফুটিয়ে তুলেছেন এবং সেটাই কার্য্যকরী করতে উনি একটা মাত্র দোহাই দিচ্ছেন যে কেন্দ্রের অর্থ দিয়ে উনি করতে পারবেন, তা না হলে ক্ষমতার বাইরে। কিন্তু কথা হচ্ছে প্রত্যেক ক্ষেত্রে কেন্দ্রের কথা বলা হচ্ছে। কিন্তু দেখা যায় যে গত বছর যে বাজেট পেশ করেছিলেন তাতে যে অর্থ বরাদ্দ করা হয়েছিল, তা মোটেই খরচ করা হয়নি, বরং সেই টাকা ফেরত দেওয়া হয়েছে। স্কুল বোর্ডের যে সভা হয় তার মাধ্যমে দেখা যাচ্ছে যে টাকা থাকা সত্বেও তার ইচ্ছার বিরুদ্ধে সেই স্কুল তিনি স্থাপন করতে দেবেন না, উনার দল না হলে, এটাই আমাদের কাছে পরিষ্কার হয়ে ফুটে উঠেছে। কাজেই আমি এই বিলকে বিরোধীতা করছি।

[8-20—8-30 p.m.]

**শ্রীতারাপদ দেঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় মাননীয়, শিক্ষামন্ত্রী মহাশয় ও ক্রীড়ামন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করতে উঠে আপনার মাধ্যমে আমি কয়েকটা কথা বলতে চাই। কংগ্রেস পক্ষ থেকে যে কয়টি বিভাগের উপর তীব্রতম আক্রমণ চালিয়েছেন শিক্ষা দপ্তর তার মধ্যে অন্যতম। অথচ কংগ্রেস রাজত্বে শিক্ষাবিভাগের প্রতিটি অংশে, কি প্রাথমিক বিদ্যালয়, কি মাধ্যমিক বিদ্যালয়, কি উচ্চশিক্ষা প্রতিটি ক্ষেত্রকে তারা দখলে রেখে নিজেদের কায়েমী স্বার্থ দখল করবার ব্যবস্থা করেছিলেন। স্যার, আমি তথ্য দিয়ে বলছি যে, প্রাথমিক বিদ্যালয় পশ্চিমবাংলায় ছিল ৩২,১৮০, জুনিয়ার বেসিক স্কুল ২৮৮। এই মিলে মোট সাড়ে বত্রিশ হাজারের মত যে স্কুল আছে এই সাড়ে বত্রিশ হাজার স্কুলগুলি ছিল কংগ্রেসের অফিস। কংগ্রেসের পক্ষ থেকে যে নির্দ্দেশ দেওয়া হত তারা তা পালন করতে বাধ্য হতেন, আর যদি কোন শিক্ষক যদি তা না

শুনতেন তাহলে তাঁকে দুর দুরান্তে ট্রানসফার করা হত। এই সমস্ত স্কুল পরিচালিত হত স্কুল-বোর্ডের দ্বারা। এই স্কুলবোর্ডগুলি ছিল দলের গোঁড়া কংগ্রেসীদের নিয়ে তৈরী। তারা কতকগুলি কুৎসিত নীতি পালন করতেন। বাছাবাছা কংগ্রেসীদের নিয়ে শিক্ষক নিয়োগ করতেন, যারা দীর্ঘ-দিনের পরিক্ষায় খাঁটি ও পাকা কংগ্রেসী বলে উত্তীর্ণ হোতেন তাদেরই শিক্ষক নিয়োগ করা হত। এবং উপর তালার ঐ জঘন্য নির্দ্দেশগুলি যারা পালন করতে পারবে সেইরকম বাছ বাছা কংগ্রেসীদের নিয়োগ করা হত। যুক্তফ্রণ্ট সরকার আসার পর শিক্ষামন্ত্রী মহাশয় স্কুলবোর্ডগুলি বাতিল করে দিয়ে মহা উপকার করেছেন। বাস্তু ঘুঘুর বাসাগুলি দূর করা হয়েছে। এতে অন্যায় কি হয়েছে? আমাদের মধ্য থেকে কেউ কেউ বলেছেন পুরান বাস্তু ঘুঘুর বাসা তুলে দিয়ে নূতন বাস্তু ঘুঘুর বাসা তৈরী করা হচ্ছে। আমি তাদের বলতে চাই, যে সর্বদলীয় কমিটি তৈরী করা হয়েছে, সেটা করে ঘুঘুর বাসা হতে পারে? এই সর্বদলীয় কমিটি দেশের মানুষে সমর্থন করে। আজ যে কংগ্রেসীদের মানুষ বাংলাদেশ থেকে লাথি মেরে নামিয়ে দিয়েছে এখানে তারাই এই যুক্তফ্রণ্টের বিরুদ্ধে বলছেন। যুক্তফ্রণ্টের সমস্ত দল নিয়ে কমিটি গঠন করা হয়েছে এবং সে কমিটিকে সকলেই সমর্থন করে। মাধ্যমিক স্কুল-এর কথা যদি ধরা যায় তাহলে দেখা যাবে মাধ্যমিক স্কুলগুলিতে নানাভাবে দুর্নীতি রয়েছে। সেখানে গত ২২ বৎসরে কংগ্রেস এনেছিলেন বিভেদ, দলাদলি এবং কলহ। আমাদের বাজেট আলোচনায় জনৈক কংগ্রেসী সদস্য বলেছেন মাধ্যমিক বিদ্যালয়ে যে ডেফিসিট স্কীম, স্যালারী স্কীম, লাম্প গ্রাণ্ট স্কীম যা আছে এগুলির পরিবর্তন করে সকলকে ডেফিসিট স্কীমে আনা হোক। স্যার, ১৯৬১ সালে যখন তীব্রতর শিক্ষক আন্দোলনের সম্মুখীন এরা হয়েছিলেন, তখন ডাঃ বিধানচন্দ্র রায় প্রতিশ্রুতি দিয়েছিলেন এ্যাসেম্বলির ফ্লোরে যে, সমস্ত জুনিয়ার হাইস্কুল আছে তাদের ডেফিসিটস স্কীমে নেওয়া হবে, কিন্তু সে প্রতিশ্রুতি তারা পালন করেননি। তার পরবর্তী সময় তার পরিবর্তে তিনি ভাগ করে দিলেন ডেফিসিট স্কীম, স্যালারি স্কীম এবং ল্যাম্প গ্রাণ্ট স্কীমে। এইভাবে শিক্ষা এবং শিক্ষকদের মধ্যে ও স্কুলে বিভেদের ব্যবস্থা করা হয়েছে, সমস্ত শিক্ষাব্যবস্থা তারা নিজেদের কব্জার মধ্যে রাখতে চেয়েছিলেন দীর্ঘ বাইশ বৎসর ধরে এবং তারা এইভাবেই কাজ করেছিলেন। স্যার, এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগের ব্যাপারে কংগ্রেস পক্ষ থেকে অনেক সোরগোল তোলা হয়েছে। বলা হয়েছে সমস্ত স্কুলকে সি. পি. এম.-এর আওতায় নিয়ে আসা হচ্ছে। স্যার, আমি বলতে চাই সারা বাংলাদেশে হায়ার সেকেণ্ডারী স্কুল ৩৪১টা, মালটিপারপাস স্কুল ১৫৬০, ক্লাস টেন পর্য্যন্ত ১১১৫, জুনিয়ার হাইস্কুল ২২২৩, সিনিয়ার বেশিক ২৮৮—মোট স্কুলের সংখ্যা ৬,১৮৭। এই ৬ হাজার ১৮৭ স্কুল এইগুলির শতকরা নিরানব্বই ছিল কংগ্রেসীদের আওতায়। তারা কি করতেন? তাদের বিরুদ্ধে অভিযোগ যে, তারা শিক্ষকদের মাহিনা দিতেন না। খেয়ালখুশি মত শিক্ষক তাড়াতেন এবং বদলি করতেন, ৩ বৎসর উত্তীর্ণ হওয়ার পরও বহু বৎসর যাবৎ নির্বাচন না করে দশ পনের বৎসর ধরে তারা এই কমিটিগুলি আটকে বসে থাকতেন এবং এইভাবে তারা টাকা পয়সার হিসাবের কারচুপি করে রেখেছিলেন। পাইকপাড়া কুমার আশুতোষ ইনষ্টিটিউসানের কথা বলি। সেখানে ২৫ হাজার টাকা অন্য খাতে ব্যবহার করা হয়েছে, ৮ হাজার টাকা মামলায় খরচ করে রাখা হয়েছে। রামকৃষ্ণ প্রাণকৃষ্ণ হাইস্কুলে, যেখানের প্রভিডেণ্ড ফাণ্ডের টাকা ২০ হাজার ১ শত ৫০ টাকা যা থাকবার কথা, সেখানে মাত্র বাহাত্তর টাকা আছে। ঝাপড়দা ডিউক ইনষ্টিটিউসানে যেখানে ২১ হাজার থাকবার কথা, সেখানে মাত্র ৪শত টাকা আছে। সুতরাং এইভাবে তারা চালিয়ে এসেছেন। এখন এরজন্য এ্যাডমিনিষ্ট্রেটার নিয়োগ করা হয় তাহলে অসুবিধা হবে বৈকি! এ্যাড-মিনিষ্ট্রেটার নিয়োগ করা হয়েছে মাত্র ২৩৮ জায়গায়। এর মধ্যে সি. পি. এম.-এর লোক এই বলে মিথ্যা অজুহাত দেবার চেষ্টা করছেন। এদের মধ্যে ১১৮ জন হচ্ছেন শিক্ষাদপ্তরের কর্ম্মচারী অর্থাৎ সরকারী কর্মচারী, বি. ডি. ও., এস. ডি. ও. ইত্যাদি ৫২ জন আর এম. এল. এ., প্রফেসার, টিচার ইত্যাদি

নিয়ে ৬৮ জন। যদি ধরে নেওয়া যায় যে এই ৬৮জনই সি. পি. এম-এর লোক তাহলেও রয়েছে ৬ হাজারের উপর স্কুল। সুতরাং যে সমস্ত স্কুল রয়েছে তা তারা দখল করতে পারেননি। এইভাবে দখল করতে পারেন না। এই ৬৮টা স্কুল নিয়ে সি. পি. এম. সব কিছু দখল করবে এই ধরনের কোন কল্পনা কমিউনিষ্ট পার্টি কোনদিন বিশ্বাস করেনা। তারা বিশ্বাস করে জনসাধারণের সঙ্গে থাকার নীতিকে। এইভাবে দু একটা অ্যাডমিনিষ্ট্রেটার নিয়োগ করে বা দখল করে কমিউনিষ্ট পার্টি বাড়ানো যায় না। স্যার, আমি যুক্তফ্রন্টের কাজের একটা ছোট্ট ফিরিস্তি রেখে আমার বক্তব্য শেষ করবো। প্রাথমিক শিক্ষকদের বিষয়—প্রাথমিক শিক্ষকদের ১০ টাকা হারে ডি এ দেওয়া হয়েছে। অবসর গ্রহণের সীমা ৬০ থেকে ৬৫ বৎসর করা হয়েছে। প্রাথমিক শিক্ষকদের পেনসান দেবার পরিকল্পনা হচ্ছে। প্রথম এবং দ্বিতীয় শ্রেণী ছাত্র-ছাত্রীদের বিনামূল্যে পাঠ্যপুস্তক দেবার পরিকল্পনা এবং হায়ার সেকেণ্ডারী স্কুলগুলিতে পেনসান স্কীম চালু করা হচ্ছে। এইভাবে নানান রকম কাজ যুক্তফ্রন্টের রাজত্বে করা হয়েছে। আমি আর একটা কথা বলবো। আমি বুঝলাম না যে কেন মাননীয়া সদস্যা শ্রীমতী ইলা মিত্র এখানে এসব কথার অবতারণা করেননি। তিনি যেসব কথা বলেছেন তা যেন বিরোধী নেতার কথা। আমি জানিনা তিনি যুক্তফ্রণ্ট থেকে কি করে বিরোধীদলের নেতার মত ভূমিকা গ্রহণ করে চলেছেন। সুতরাং এবিষয়টা তাঁর বিবেচনা করে দেখা দরকার। এইকথা বলেই এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবনমালী দাস:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় আজকে হাউসের সামনে শিক্ষাখাতের যে ব্যয় বরাদ্দ উপস্থাপিত করেছেন তাকে আমি সমর্থন করে দু'চারটি কথা বলতে চাই। স্যার, আপনি জানেন যে শিক্ষামন্ত্রী মহাশয় শিক্ষাজগতে যে পরিবর্তন এনেছেন এটাকে একটা বৈপ্লবিক পরিবর্তন বলা যায়। কেননা আমরা জানি যে গত ২০ বছর ধরে কংগ্রেসী শাসনে এই শিক্ষা ব্যবস্থার মধ্যে যেসব দুর্নীতি, স্বজনপোষণ এবং দলীয় রাজনীতি চলে এসেছে এবং শিক্ষাকে নিয়ে তাঁরা তাঁদের সংগঠনকে বাড়াবার চেষ্টা করেছেন, বর্তমানে তা করতে না পারায় তাঁরা সম্পূর্ণভাবে হতাশ হয়েছেন। আজকে তাঁদের যে অবস্থা সেটা সকলেই বুঝতে পারছেন। সেজন্য আজকে কিছু কিছু স্বার্থ সংশ্লিষ্ট ব্যক্তি, যাঁরা দুর্নীতির সঙ্গে যুক্ত আছেন সেই সমস্ত ব্যক্তি এবং কংগ্রেসী দলের লোকেরা হতাশ হয়েছেন। তাই তাঁরা এত চিৎকার করছেন যে শিক্ষামন্ত্রী মহাশয় ১১মাসের মধ্যে দেশের জগতে কোন পরিবর্তন আনতে পারেননি। কিন্তু আমরা জানি শিক্ষাক্ষেত্রে ১১ মাসের মধ্যে একটা চরম পরিবর্তনের প্রচেষ্টা হচ্ছে যেটা কংগ্রেসী আমলে ২০বছরের মধ্যে হয়নি। এই পরিবর্তন সত্যই প্রশংসনীয় পরিবর্তন। গত ২০ বছর ধরে বিভিন্ন স্কুলগুলির ক্ষেত্রে অর্থ আত্মসাৎ করার যেসব দুর্নীতি ছিল, বিশেষ করে মাধ্যমিক শিক্ষাক্ষেত্রে আমরা জানি সেখানে অনেক স্কুলের হেডমাষ্টার মহাশয় এবং ম্যানেজিং কমিটির সেক্রেটারী তাঁরা এইসব দুর্নীতির সঙ্গে পুরোপুরি যুক্ত ছিলেন। আমরা দেখেছি যেসব জায়গায় দুর্নীতি প্রমাণিত হয়েছে এবং তাদের বিরুদ্ধে নানারকম ব্যবস্থা অবলম্বন করার চেষ্টা হচ্ছে এবং জনসমক্ষে তাঁরা হেয় প্রতিপন্ন হয়েছেন, তথাপি তাঁরা এই সমস্ত কথা বলেছেন যে শিক্ষামন্ত্রী মহাশয় নাকি শিক্ষা জগতে একটা খারাপ কাজ করে ফেলেছেন। তাঁদের আমলেই ঐসব টোকা মারা, নানারকম দুর্নীতি ছিল, সেগুলি আর চলছে না, তাই তাঁরা এত চীৎকার করছেন। এইভাবে চীৎকার করে বাংলাদেশের মানুষকে ভুল বোঝান যাবেনা, তাঁরা জানেন যে বাস্তবে এগুলি সত্যকথা। সেজন্য বাংলাদেশের মানুষ এইসব কাজের জন্য শিক্ষামন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছে।

[8-30—8-40 p.m.]

সেখানে আমরা উল্টো পাল্টা যে কথাই বলি না কেন তা আমরা তার বিরুদ্ধে কোন জনমত সংগ্রহ করতে পারবো না। আমরা জানি প্রাথমিক শিক্ষাক্ষেত্রে যে পরিবর্তন এনেছেন, যেসমস্ত

কাজ করছেন সেগুলো সত্যই প্রশংসনীয়। আমরা যারা শিক্ষক এবং আন্দোলন করেছি এব আন্দোলন করে কারাগারে নিক্ষিপ্ত হয়েছি কংগ্রেস আমলে। আমরা নির্যাতিত হয়েছি, আমাদে কয়েক টাকা বেতন বৃদ্ধির জন্য এবং গণতান্ত্রিক অধিকারের জন্য আন্দোলন করেছি, দেখেছি কংগ্রে আমলে নির্যাতন হয়েছে আমাদের উপর এবং কারাগারে পাঠিয়ে দেওয়া হয়েছে। আমরা দেখছি যুক্তফ্রন্টের আমলে ১০ টাকা পর্য্যন্ত ডি, এ বৃদ্ধি হয়েছে। ১১মাসের মধ্যে ১০ টাকা ডি, এ বৃদ্ধি হয়েছে এবং সরকার আরও বৃদ্ধির চেষ্টা করবেন। কই বলছেন না তো ওঁরা যে বয়সসীমা বাড়িয়ে ৬০ থেকে ৬৫ করা হচ্ছে। এই যে অবস্থা শিক্ষাজগতে, এই যে একটা পরিবর্ত্তন এসেছে এটাকে দেশের সাধারণ মানুষ অভিনন্দন জানাচ্ছে। আমি বলতে চাই ২০ বছরের মধ্যে বাংলাদেশে মাত্র ২২ পারসেণ্ট লোক শিক্ষিত। কিন্তু ১১ মাসের মধ্যে পরিবর্ত্তন হয়ে সেণ্ট পারসেন্ট হয়ে যাবে সেটা হতে পারেনা। আজকে যে একটা পরিবর্ত্তনের মুখে এবং পরিবর্ত্তন হবে, এটা সকলেই স্বীকার করবেন। সুতরাং আজকে প্রাথমিক শিক্ষাই বলুন, আর মাধ্যমিক শিক্ষাই বলুন, শিক্ষাজগতের যেসব দুর্নীতি চলে আসছিল সেইসব দুর্নীতি থেকে শিক্ষাকে মুক্ত করার জন্য আজ যে পদক্ষেপ তাকে অভিনন্দন জানাচ্ছি এবং দেশের মানুষ অভিনন্দন জানাবে। আমি তাই শিক্ষামন্ত্রীর বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker** : Two other Speakers will speak. The time alloted for the debate is five hours and it will be over at 8-40 p.m So with the sense of the House the time is extended by one hour so that the Minister can reply to the points that have been raised. I hope Dr. Sanyal will take 15 minutes and Shri Salimuddin 5 minutes. However, the time is extended by one hour i.e. up to 9-40 p.m. I expect it will be concluded by 9 p.m.

**Shri Md. Salimuddin :**

जनाब डिपुटी स्पीकर साहब ! मैं एजूकेशन मिनिस्टर को ध्यान दिलाना चाहता हूँ कि हमारे एजूकेशन मिनिस्टर साहब ! इस्लामपुर सब-डिवीजन जो बिहार से आया हुआ हिस्सा है, वहाँ पर स्कूल नहीं हैं। Backward इलाका है वह इसलिये वहाँ पर स्कूल जरूरी है। लेकिन वहाँ पर Teacher उर्दू का होना चाहिये—रिपोर्ट में भी है कि वहाँ पर Teacher उर्दू का चाहिये। लेकिन देखा गया है ६७ के बाद बंगला का टीचर भेजा जा रहा है। नतीजा यह होता है कि वहाँ के लड़के उर्दू पढ़ नहीं पाते, इसलिये मैं अपील करता हूँ कि वहाँ पर Teacher उर्दू का दिया जाय।

यह जो बोर्ड कायम हुआ है उस में देखा गया कि बोर्ड सिर्फ नाम का है काम का नहीं। एजूकेशन मिनिस्टर साहब ! दूसरी बात यह है कि प्राथमिक स्कूल उस इलाके में बिलकुल नहीं हैं। ६९ साल से बहुत स्कूलों को पास करने को रखा है जिस में पास अभी तक नहीं हुआ है। वहाँ स्कूल में मास्टरों की हाजरी होती है, रेजिस्टर भरा जाता है लेकिन उस में न तालीम होती न पढ़ाई होती है। फिर भी वहाँ के लिये रुपया मंजूर होता।

मुशाहरा मंजूर होता है सालभर का-आठ महीने का, न जाने उसमें कौन कौन हिस्सेदार हैं। मैं मंत्री साहब को ध्यान दिलाना चाहता हूँ कि इसलामपुर के बहुत से स्कूलों के लोग उस रुपये को Black Marketing में लेना चाहते हैं।

एक बात और कहना चाहता हूँ कि एजूकेशन मिनिस्टर डोनर को रखते हैं। डोनर वही होता था जो बाती की गाँव की जमीन स्कूल के नाम से रजिस्ट्री कर देते थे वही डोनर होता था लेकिन आज हमारे एजूकेशन मिनिस्टर साहब की तरफ से जो दस हजार रुपया जमा देगा वही डोनर होगा। तो मैं अपील करता हुँ एजूकेशन मिनिस्टर साहब से कि दस हजार देनेवाला गाँव में, बस्ती में नहीं है। और वही दस हजार रुपया दे सकता है जो Black Marketing करेगा और दस हजार देकर २५-५० हजार रुपया कमायेगा, वही दे सकता है। तो मैं जनाब मंत्री साहब से अपील करता हुं कि गाँव का बाती का जो आदमी स्कूल को जमीन देता है उसी को डोनर बनाया जाय।

**ডাঃ নলিনাক্ষ সান্যাল ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, মাননীয় শিক্ষামন্ত্রী শিক্ষা খাতে ব্যয় বরাদ্দের দাবীর প্রসঙ্গে বিরোধীপক্ষ থেকে শেষ মন্তব্য প্রকাশ করতে গিয়ে আমি প্রথমে প্রথমে আমার নামে যে cut motion দেওয়া ছিল তার দিকে দৃষ্টি আকর্ষণ করছি। আমার প্রথম cut motion ছিল Disapproval of policy regarding Educational Reforms in West Bengal under the United Front Government এবং তারপর পরবর্তী আমার যেগুলি ছিল তাতে বলা আছে—

To discuss the policy in respect to promoting non-official efforts in advancing education specially for Primary and Secondary Schools and Colleges, in areas inadequately served by existing institutions.

To discuss the chaotic condition prevailing in the field of Education in West Bengal in practically all stages covering Primary, Secondary, Collegiate, Professional and University Education.

To discuss the failure to promote Physical Education in West Bengal. আমি অল্প সময়ের মধ্যে আমি যে cut motion দিয়েছি তার দিকে আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা এখানে দীর্ঘ বক্তৃতার সময় নানা দিক থেকে শিক্ষা নীতি সম্পর্কে শিক্ষামন্ত্রীর ব্যর্থতা সম্পর্কে অভিযোগ শুনেছি। এসব অভিযোগের জবাব তিনি দিতে পারবেন কিনা জানিনা। কারণ এমন এমন তথ্য আমাদের সামনে উপস্থিত হয়েছে তা অকাট্য। আজ শিক্ষানীতি সম্বন্ধে শিক্ষামন্ত্রী যে কথা বলেছেন আসলে মূল কোনখানে সেদিকে দৃষ্টি আকর্ষণ করেননি। একথা অকুণ্ঠভাবে স্বীকার করব যে স্বাধীনতার পর বাংলাদেশের শিক্ষানীতি সুষ্ঠুভাবে পরিচালনার যে দরকার ছিল তা আমার পূর্বসূরীরা ঠিক মতন চালাতে পারেন নি।

[8-40—8-50 p.m.]

আমি এতে লজ্জাবোধ করার দাবী করছি না। নানারকম পরীক্ষা নিরীক্ষা হয়েছে এবং সেই পরীক্ষা নিরীক্ষার মধ্যে গত ২২ বছরে যেসব কথা উঠেছে সে কথার মধ্যে কিছুটা সত্যতা আছে একথা স্বীকার করতে আমার লজ্জা নেই। কিন্তু সঙ্গে সঙ্গে একথাও বলবো আমাদের জাতির রন্ধ্রে রন্ধ্রে যদি দুর্নীতি থাকে তাহলে আজ তাদের কর্মকর্তারা বামপন্থী কম্যুনিষ্টের নামাবলী পরলেই সঙ্গে সঙ্গে দুর্নীতি দূর হয়ে যাবেনা, সবাই সঙ্গে সঙ্গে "মা গোঁসাই" হয়ে যাবেন না। আসল কথা হচ্ছে এই যে ইংরাজ আমলে প্রথম পর্যায়ে শিক্ষা ব্যবস্থার চেষ্টা হয়েছিল কতকগুলি লোককে ইংরাজীনবীশ করে সরকারী কর্মচারী হিসাবে ইংরাজের রাষ্ট্র পরিচালনার কাজে সাহায্যের জন্য দরকার হয়েছিল তাই। ক্রমশঃ জ্ঞানের প্রসারের সঙ্গে সঙ্গে আমাদের দেশের মণীষীদের দাবীতে শিক্ষার রূপ বদলায়। এবং পরবর্তী পর্যায়ে শিক্ষাকে সম্পূর্ণভাবে স্বাধীন স্বতন্ত্রভাবে গড়ে তুলবার দাবী চারিদিক থেকে উঠেছে। সেই সময় যাঁর সোচ্চার বাণী আমরা শুনেছিলাম আমাদের শ্রদ্ধেয় স্যার আশুতোষ মুখোপাধ্যায় সেটা স্মরণ করতে বলি। তিনি বলেছিলেন Education must be based on freedom first, freedom second, fredom always. যখন লর্ড লিটন বিশ্ববিদ্যালয়ের শিক্ষা নীতির উপর হস্তক্ষেপ করতে গিয়েছিলেন তখন তিনি দৃঢভাবে তার প্রতিবাদ জানিয়ে এই কথা বলেছিলেন। দুর্ভাগ্যক্রমে তার পরবর্তী পর্যায়ে যখন আমরা স্বাধীনতা অর্জন করলাম তখন আমাদের যারা কর্তৃপক্ষ তাঁদের মনে একটা মস্তবড় দ্বিধা হল যে জাতির ভবিষ্যৎ নির্ভর করছে যে শিক্ষা নীতির উপর আমাদের ভবিষ্যৎ বংশধরদের জাতির আদর্শের সঙ্গে মিলিয়ে তাদের ভবিষ্যৎ নাগরিক হিসাবে তৈরী করে তুলতে গেলে পর ন্যাশনাল অবজেকটিভ দিয়ে শিক্ষা দিতে হবে। এবং সেই ন্যাশনাল অবজেকটিভ শিক্ষার পদ্ধতি হিসাবে দেখা গেল যে তারা দলীয় যে আদর্শ সেটাকে ন্যাশনাল আদর্শ বলে ধরে তাঁরা শিক্ষার কাঠামো বদলাতে চেষ্টা করলেন। সেটাই হচ্ছে আমাদের ভুল। যদি আমরা শিক্ষাকে স্বাধীন স্বতন্ত্রভাবে ভবিষ্যতের বংশধরদের সমস্ত রকম জ্ঞানের সঙ্গে পরিচয় করে দেওয়ার সুযোগ দেবার আদর্শ নিয়ে না দাঁড়াতে চাই, যদি আমরা তাদের বাঁধাধরা একটা লাইনের মধ্যে এনে তাদের আমরা একনায়কত্বের ধারার মধ্যে তৈরী করবার জন্য এগিয়ে নিতে চাই তাহলে সেই শিক্ষা সম্পূর্ণ হবে না, সঙ্গত হবে না। তাই আমি বলি যে আমাদের লক্ষ্য, দেখতে হবে মূল কোনখানে। আজকে আমরা চারিদিক থেকে দাবী শুনছি যে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়, কলেজ থেকে আরম্ভ করে বিশ্ববিদ্যালয় থেকে আরম্ভ করে প্রাইমারী স্কুল পর্যন্ত সর্বত্র তার এই মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির ক্ষেত্র হিসাবে তৈরী করে ফেলেছেন। আমি এতে আশ্চর্য হচ্ছি না। কারণ ইতিপূর্বে আমরা কংগ্রেসীরাও হয়ত সেইদিকে দেশকে আমরা নিয়ে যেতে চেষ্টা করেছিলাম, আমরা ভুল করেছিলাম কিন্তু আমরা ভুল করেছিলাম বলে কি আপনারাও ভুল করবেন এবং জাতির ভবিষ্যতকে নষ্ট করবেন? এটাত আপনাদের ঠিক কর্তব্য হবে না। তাই আমি আপনার কাছে প্রথমে বলতে চাই যে আপনি শিক্ষানীতি বলতে কি বোঝেন সেটাই আগে পরিষ্কার হওয়া দরকার। শিক্ষানীতি বলতে যদি বোঝেন যে আমাদের ভবিষ্যৎ বংশধরদের আপনারা সরল, স্বচ্ছ, স্বাধীন, নির্ভীক নাগরিক হিসাবে গড়ে তুলবার জন্য সমস্ত রকম দলের সমস্ত রকম আদর্শের সঙ্গে পরিচয় করিয়ে দেবেন তাহলে সেই শিক্ষানীতি হবে এক রকম কিন্তু যদি আমরা মনে করি আমাদের যে সরকার, যে সরকার গদীতে থাকবে সেই সরকারের স্তুতিগান করবার জন্য একটা আদর্শ তার সামনে তুলে ধরবেন, সব দিকে তাদের পরিচয় করিয়ে দেবার দরকার নেই তাহলে সেই শিক্ষা ব্যবস্থা অন্যরকম হবে।

আমি তাই বলতে চাই যে আমরা যে ভুল করে থাকিনা কেন ভবিষ্যতে বংশধরদের কল্যাণের জন্য যেন আমরা পুনরায় সেই ভুল আমারা না করি। এই দাবী আমি প্রথমে জানাব। আমার

দ্বিতীয় প্রশ্ন হচ্ছে এই যে আমাদের এখানে বাংলাদেশের শিক্ষা প্রসার প্রাইমারী স্কুল থেকে আরম্ভ করে বিশ্ববিদ্যালয় পর্যন্ত সর্বত্র বেসরকারী চেষ্টাতেই গড়ে উঠেছিল। আপনি যদি ইতিহাস দেখেন তাহলে দেখবেন যে, আমাদের কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে আরম্ভ করে ক্ষুদ্র গ্রামের ভিতর পর্যন্ত প্রত্যেকটী জায়গায় শিক্ষার প্রথম প্রচেষ্টা বেসরকারী লোকেরাই করেন। এবং সেই বেসরকারী প্রচেষ্টাকে আজ আমরা যদি সময়োপযোগী করে না তুলতে পারি এবং তাদের উৎসাহ না দিতে পারি—তাহলে শিক্ষার প্রসার ব্যাহত হবে। এখন আমার মনে হচ্ছে সরকার নূতন বিদ্যালয় অনুমোদনে নারাজ, যেহেতু সরকারকে অনেক টাকার দায়িত্ব আজকাল নিতে হচ্ছে। বেসরকারী প্রচেষ্টাকে এভাবে একেবারে উৎসাহ দেব না যদি বলেন, তাহলে নতুন নীতি হয়ে যাচ্ছে। এবং তাতে বাংলাদেশের ভবিষ্যৎ বংশধরদের কল্যাণ হবে না। বেসরকারী প্রচেষ্টাকে উৎসাহ দেওয়াটা একটা মৌলিক নীতি হিসাবে গ্রহণ করে আমাদের এগিয়ে নিয়ে যেতে হবে। তা যদি হয় তাহলে আজকে যেভাবে সংকোচ নীতি চলেছে সেই সংকোচ নীতি পরিহার করতে হবে। বাজেটে শিক্ষা খাতে ব্যয়বরাদ্দ কম হয়েছে বলে অনেকে নাকি সুরে কেঁদেছেন—আমি যদিও সহানুভূতি রাখি সেই সব অতিরিক্ত ব্যয় ব্যবস্থার জন্য এবং যদিও আমার জানা আছে এইগুলির মধ্যে অনেক ন্যায়সঙ্গত দাবী আছে, কিন্তু যে টাকাটা আমাদের বাংলাদেশের বর্তমান অর্থসঙ্গতির তুলনায় শিক্ষা বাবদে যে টাকা ধরা হয়েছে সেটা আমাদের যারা টাকা পয়সার হিসাব নিয়ে দেখেন তারা এই টাকা অপ্রচুর বলে মনে করবেন না। আমাদের বাজেটের যেসব কাগজপত্র দেওয়া হয়েছে তার মধ্যে দেখতে পাচ্ছি যে ১৯৬৮-৬৯ সাল থেকে আরম্ভ করে গত তিন বছর যে অর্থ বরাদ্দ করা হয়েছে বিভিন্ন খাতে তার মধ্যে শিক্ষা খাতে আজ যে টাকা ধরা হয়েছে ৬৭ কোটী ৮১ লক্ষ টাকা সেটা আগেকার তুলনায় মোটেই অপ্রচুর নয়—তিন বছর আগে মাত্র ৪৯ কোটী ১৯ লক্ষ টাকা ছিল এই খাতে। আজকে এই ১৭ কোটী টাকার বেশী বরাদ্দ বাড়ান হয়েছে, এছাড়াও এটা শেষ কথা নয়। এছাড়া এর সঙ্গে আরও শিক্ষার জন্য অন্যত্র অর্থ রয়েছে প্রায় সাড়ে তিন কোটী টাকা। যদিও প্রয়োজন আমাদের কম নয় তাহলেও দেখা যাচ্ছে শিক্ষা খাতে কম টাকা দেওয়া হয়নি। ওদিকে ফ্যামিন রিলিফের টাকা কম হয়ে গিয়েছে। আমাদের রাস্তাঘাটের জন্য যে টাকা তা প্রয়োজনের তুলনায় অনেক কম। কিন্তু দেখছি আজকে কি দাঁড়াচ্ছে, এই ৬৮ কোটি টাকা ছাড়াও আরও ধরা আছে। পাবলিক ওয়ার্ক-এর দরুণ শিক্ষা খাতে ১৮ লক্ষ ৭২ হাজার টাকা আছে। এইভাবে দেখা যাচ্ছে মোট ৬৮ কোটী ৯২ লক্ষ টাকা দেওয়া হয়েছে শিক্ষা খাতে। সুতরাং যারা আজকে বলেন যে, অজয় মুখার্জীর মুণ্ডপাত করা হউক—কেন তিনি বেশী টাকা দিতে পারেন নি। আমি তাদের বলি এটা অজয় বাবুর একার ব্যাপার নয়, সমস্ত মন্ত্রীমণ্ডলি মিলে ভিন্ন ভিন্ন অর্থ বরাদ্দ করা হয়। আমাদের মোট আয়ের অনুপাতে আজ শিক্ষা ক্ষেত্রে যে টাকা দেওয়া হয়েছে সেটা অন্যায় হয়েছে বলে আমি মনে করিনা। কি করে আমি বলব যে এটা অন্যায় হয়েছে, যখন আমরা দেখি বাজেটের কাগজপত্রে যে শিক্ষা বাবদ অনেক খাতে গত বছর বরাদ্দ টাকা ব্যয় হয়নি। অনেক খাতে ন্যায্য প্রয়োজন ছিল সেটা এবারে অনেক কমিয়ে দেওয়া হচ্ছে।

[8-50—9-00 p.m.]

আমি দেখতে পাচ্ছি যে, যে সব বিশেষ প্রয়োজনীয় ক্ষেত্র ছিল, সেখানে ব্যয় বরাদ্দ শিক্ষামন্ত্রী-মহাশয় এবারে অনেক কমিয়ে দিয়েছেন। তার একটা প্রধান লক্ষণীয় আমি দেখতে পাচ্ছি—১৯৬৯-৭০ সালে যে টাকা দেওয়া হয়েছিল, তা তিনি খরচ করতে পারেননি, বোধহয় সেজন্যই এবার অনেক ক্ষেত্রে বরাদ্দ কমেছে। স্ত্রীশিক্ষা খাতে ব্যয় হ্রাস করার প্রস্তাব করা হয়েছে। মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে দেখতে পাচ্ছি পঞ্চম শ্রেণীর যেটা ছিল বেসিক স্কুল, সমস্ত বেসিক স্কুল, জুনিয়র বেসিক

স্কুল, বেসিক এডুকেশন সব তিনি বন্ধ করে একেবারে উড়িয়ে দিলেন। সেই সঙ্গে সঙ্গে ৪র্থ ও পঞ্চম শ্রেণীতে বিনাবেতনে পড়বার সুযোগ করে দিলেন না। তিনি Step by step যেতে পারতেন। প্রতি-শ্রুতি দিয়েছেন Class viii পর্যন্ত বিনাবেতনে পড়বার সুযোগ করে দেবেন। তাতো হলো না। নিম্নতম Class v পর্য্যন্ত বিনা বেতনে পড়বার ব্যবস্থা এবারে করতে পারতেন, তার পরের বছর তার পরের Class বিনাবেতন পড়ার ব্যবস্থা করতে পারতেন। এইভাবে হলে পরে আমরা বুঝতে পারতাম একটা honest চেষ্টা হচ্ছে। আদিবাসীদের জন্য বিশেষ কিছু হলো না। সুন্দরবনের জন্য হলো এক হাজার টাকার বরাদ্দ। মূলবাজেটে গতবার অনুন্নত হওয়ার জন্য ২ লক্ষ টাকা ধরা হয়েছিল। revised বাজেট এক হাজার। এবারও সেই এক হাজার। আরো টাকা কমান হয়েছে গতবারে যেথানে ধরা হয়েছে ৪৩ লক্ষ টাকা, এবার তা কমিয়ে করা হয়েছে ২২ লক্ষ টাকা। তারপর দুপুরের থাবার দেওয়ার ব্যবস্থার জন্য বাজেটে ছিল ৮ লক্ষ টাকা গতবার, এবার হয়েছে দেড় লক্ষ টাকা। কলেজ ও বিশ্ববিদ্যালয় শিক্ষকদের অবসরকালীন গ্রচুয়িটীর জন্য কোন অর্থ বরাদ্দ করা হয় নাই। অথচ লম্বা লম্বা কথা বলা হয়েছে। কলেজ লাইব্রেরী, রিডিংরুম, Scientific apparatus স্কুল কলেজের জন্য আগে বিশেষ বরাদ্দ ছিল, এবার সেথানে ছিটেফোটা বরাদ্দ করা হয়েছে। ছাত্রদের থাকার ব্যবস্থা—কলেজ, বিশ্ববিদ্যালয়ে ও স্কুলের পর্য্যায়ে, তাদের টাকা বিশেষভাবে কমিয়ে দেওয়া হয়েছে। সংশোধিত বাজেটে যে থানে শিক্ষকদের বেতন বৃদ্ধির জন্য ৭২ লক্ষ টাকা দেওয়া হয়েছিল, সেথানে এবার কমিয়ে করা হয়েছে ৪৯ লক্ষ টাকা, এমনিভাবে সমস্ত ক্ষেত্রে দেখতে পাচ্ছি development দূরে থাকুক সংকোচ নীতি চলেছে শিক্ষা ক্ষেত্রে। আর চারিদিকে দেখতে পাচ্ছি অরাজকতা, অশান্তি। আজ একটা কলেজে হঠাৎ দেখলাম বিশ্ববিদ্যালয়ে গরিলা যুদ্ধের মহড়া। আজকে কোথায় শিক্ষা দেওয়া হবে, তা না হয়ে গরিলা যুদ্ধের শিক্ষানবিশীর মহড়া দেওয়া হচ্ছে। এইভাবে শিক্ষাক্ষেত্রে একটা অরাজকতা আমরা লক্ষ্য করছি। স্যার আশুতোষের মস্ত একটা উপদেশ ছিল শিক্ষাক্ষেত্রে যথন সবচেয়ে বড় প্রয়োজন ছাত্র, তথন যুবক ও কিশোরদের জন্য সমস্ত জিনিষ—অন্য আইনকানুন পরিত্যাগ করে তাদের কল্যাণ বিসে হয়, কিভাবে হয়, তারজন্য তিনি চেষ্টা করতেন। আজ আমাদের শিক্ষা মন্ত্রী এই ছাত্রদের কল্যাণের কথা ভুলে গেছেন। শিক্ষা হচ্ছে কিনা, তাদের শিক্ষার মান কি হচ্ছে—তা তিনি দেখছেন না। শিক্ষার জন্য সিলেবাস সংশোধনের কোন প্রয়োজন তথন সেদিকে তার নজর হল না, তার বদলে কি করে পার্টির স্বার্থে ম্যানেজিং কমিটী দখল করা হবে সেই সব কেবল তিনি দেখছেন।

ম্যানেজিং কমিটি কি করে দখল করা হবে তাই তিনি চেষ্টা করছেন এবং এর ফলে হয়েছে একদিকে যেমন মাথাভারী হাইয়ার সেকেণ্ডারী এডুকেসনের স্কুল হয়েছে, সেথানে বিরাট বড় বড় বাড়ী তৈরী হয়ে গেল, তেমনি কতকগুলি ক্ষেত্রে এমন অবস্থা হয়েছে যে স্কুলের চালাঘরের খড় দেয়ার পর্যন্ত পয়সা নেই। এই অব্যবস্থা দূর করতে হলে আমাদের শিক্ষামন্ত্রী মহোদয়ের দৃষ্টিভঙ্গীর পরিবর্তন করা দরকার। আজ সমস্ত দিকে বিশৃঙ্খলা দেখা যাচ্ছে—বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে, কলেজের শিক্ষার ক্ষেত্রে, মাধ্যমিক শিক্ষাক্ষেত্রে এবং প্রফেসনাল শিক্ষার ক্ষেত্রে সর্বত্র বিশৃঙ্খলার সৃষ্টি হয়েছে। সর্বত্রই যদি আমরা শান্তি ফিরিয়ে আনতে পারি তাহলেই শিক্ষার ক্ষেত্রে আমরা কল্যাণের পথ উন্মুক্ত করতে পারব। এই বলে আমার কাট মোসান আপনার সামনে উপস্থিত করলাম, আশা করি গ্রহণ করবেন।

**শ্রীসত্যপ্রিয় রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমে বলে নিই আমার যে বক্তব্য গোড়াতে আমি রেথেছিলাম সেথানে আমি পরিষ্কারভাবে বলেছিলাম যে, গত ২০।২১ বছর ধরে স্বাধীনোত্তরকালে কংগ্রেস কোন শিক্ষানীতি অনুসরণ করে চলে নি বলে শিক্ষাক্ষেত্রে প্রচুর অব্যবস্থা এবং বিশৃঙ্খলা জড় হয়েছে। আজকে এই বাজেট আলোচনার সময় কংগ্রেসপক্ষ থেকে যথন সেইসব বিশৃঙ্খল অবস্থার

সমালোচনা করা হচ্ছে তখনই এই কথা তাঁদের জিজ্ঞাসা করতে হচ্ছে যে, গত ২০।২১ বছর করেছিলেন কি? আজকে হঠাৎ যুক্তফ্রন্ট সরকার এই এক বছর হল এসেছে—আপনাদের ২০।২১ বছর-এর জঞ্জাল সব সরিয়ে এক বছরের মধ্যে নূতন সমাজ শিক্ষাজগতে গড়তে পারবে এই রকম আলাদীনের মায়া প্রদীপ নিশ্চয়ই যুক্তফ্রন্ট সরকারের বা তাদের শিক্ষামন্ত্রীর হাতে নেই। যাঁরা কংগ্রেসপক্ষ থেকে সমালোচনা করেছেন তাঁদের এই কথা বলব—কংগ্রেসের একজন মাননীয় সদস্য এই কথা বলেছেন যে যদি কোন দেশকে ধ্বংস করতে হয় তাহলে তার শিক্ষাব্যবস্থাকে ধ্বংস করতে হবে—সেই নীতি চালিয়েছিলেন ইংরাজ সাম্রাজ্যবাদীরা এবং গত ২০।২১ বছর ধরে কংগ্রেস সেই নীতি অনুসরণ করে চলেছেন যে নীতির কথা ঐ কংগ্রেসী সদস্য বলেছেন। আমাদের যুক্তফ্রন্ট সরকারের বিভিন্ন দল থেকে যে সমালোচনা হয়েছে তাঁদের কাছে শুধু এটুকু অনুরোধ জানাতে পারি যে, শিক্ষাক্ষেত্রে বহু অব্যবস্থা আছে, বিশৃঙ্খলা আছে। শিক্ষাজগতে পরিবর্তন এত দ্রুততার মধ্যে দিয়ে আনা যায় না এবং তা করতে হলে যে পরিবেশ সৃষ্টি করা দরকার তারজন্য আমাদের পরস্পরের মধ্যে বসে আলাপ আলোচনা করে প্রত্যেককে নিজেদের দলের মধ্যে আলাপ আলোচনা করে একটা নিশ্চয়ই সুসংহত পথে আমরা যাতে অগ্রসর হতে পারি সেদিকে লক্ষ্য রাখব। কিন্তু ঠিক এখানে প্রকাশ্যে দাঁড়িয়ে যুক্তফ্রন্টের ভাবমূর্তিকে এইভাবে নষ্ট করে আমরা যুক্তফ্রন্টকে শক্তিশালী করছি এই কথা আমি বলতে পারছি না। যা হোক প্রথম কথা বলতে গিয়ে শ্রীতরুণকান্তি ঘোষ মহাশয় এবং শেষ পর্যন্ত ডঃ নলিনাক্ষ সান্যাল মহাশয় যে কথা বলেছেন আমি আশা করেছিলাম অন্ততঃ তাঁদের কাছ থেকে যে তাঁরা বাজেটকে মনযোগ দিয়ে পড়বেন এবং একটু পরিশ্রম করে নিজেরা তথ্য সংগ্রহ করবেন এবং তার উপর সমালোচনা করবেন। কিন্তু তরুণকান্তি ঘোষ মহাশয় তাঁর প্রারম্ভিক বক্তৃতায় যা বললেন তাতে দেখা গেল যে আনন্দ বাজার পত্রিকার একটা সংবাদকে তাঁর একমাত্র সম্বল করে নিয়ে এসে তিনি এখানে বাজেটের সমালোচনা করেছেন। আনন্দ বাজার পত্রিকায় শ্রীবরুণ সেনগুপ্ত একটা স্তম্ভে লিখেছেন যে, শিক্ষা দপ্তর থেকে না কি বহু টাকা বিভিন্ন খাতে ফেরত গিয়েছে। সেটা সম্পর্কে অবশ্য আমি তথ্যগুলি পত্রিকা মারফত প্রকাশ করবার জন্য দিয়েছিলাম, কিন্তু দুঃখের সংগে বলছি যে সেগুলি পত্রিকা প্রকাশ করে নি। বোধহয় তরুণকান্তি ঘোষ মহাশয়ের বক্তৃতার উপাদান সংগ্রহ করবার জন্য আমার যা বক্তব্য ছিল সেটা প্রকাশ করা হয় নি।

[9-00—9-10 p.m.]

বোধ হয় তরুণকান্তি ঘোষ মহাশয়ের বক্তৃতার উপাদান সংগ্রহ করে দেবার জন্য সেখানে আমার যে বক্তব্য ছিল তাকে প্রকাশ করা হয়নি। যাই হোক, চিলে কান নিয়ে গেছে বলে ছোট বেলায় একটি প্রবাদ শুনতাম, ঠিক এই বয়সে যেটা আশা করিনি যে চিলে কান নিয়ে গেছে বলে তার পিছনে ছোটার মত ছুটেছেন তরুণকান্তি ঘোষ মহাশয়, নলীনাক্ষ সান্যাল মহাশয়। আমি বলতে পারি যে গত বছর বাজেটের কোন টাকা কোন খাত থেকে ফেরত যাওয়া তো দূরের কথা আমাদের যে চলতি খরচ তা মেটানো ঐ বাজেটের মধ্যে সম্ভবপর হয়নি এবং ঐ বাজেটে অতিরিক্ত ১ কোটি ৭৫ লক্ষ টাকা আমাদের ধার নিতে হয়েছিল কনটিনজেনসি ফানড থেকে এবং সে টাকা আমাদের খরচ করতে হয়েছে। কাজেই শিক্ষা খাত বা অন্য কোন অংশ থেকে টাকা ফেরত যাবার কোন সম্ভাবনা নেই। অবশ্য নলিনাক্ষ সান্যাল মহাশয় যেকথা বলেছেন আমি সেই কথা বলতে পারলে খুব সুখী হতাম যে, বাজেটে প্রচুর অর্থের ব্যবস্থা করা হয়েছে। অবশ্য এখানে একটু ভুল ধারণা অনেকের হয়ত আছে যে ৬ কোটি টাকা বেড়ে গেছে। কিন্তু তা নয়। বাস্তবিক পক্ষে বেড়েছে মাত্র বাজেটে ২॥ কোটি টাকা, এটা মনে রাখবেন। ২॥ লক্ষের উপর লোক—যেমন ১ লক্ষ প্রাথমিক শিক্ষক, ৭৭ হাজার মাধ্যমিক শিক্ষক—ওঁরা যে সমস্ত বাজেটের টাকার অংশ পান এবং ওঁদের প্রতি বছর যা ইনক্রিমেন্ট হয় সেই

ইনক্রিমেন্টেরই ২ থেকে ২॥ কোটি টাকা বরাদ্দে যা বাড়ান হয়েছে, তা দিয়েও মেটানো সম্ভবপর নয়। আমার বাজেট বক্তৃতায় আমি পরিষ্কার বলেছি যে হ্যাঁ, এই যে বরাদ্দ হয়েছে এই বরাদ্দের মধ্য দিয়ে একটা সুসঙ্গত অবস্থা সৃষ্টি করা সম্ভবপর নয়। নিশ্চয়ই আমাদের বাজেট বরাদ্দ আরো বাড়াবার দিকে লক্ষ্য রাখতে হবে এবং আমার বক্তৃতায় আমি এই কথা পরিষ্কার বলেছি। শিক্ষার অগ্রাধিকার কংগ্রেস বিগত ২০/২১ বছরে দেয় নি, যুক্তফ্রন্ট সরকার একটা নূতন দৃষ্টিভঙ্গী নিয়ে এসেছে এবং সেই নূতন দৃষ্টিভঙ্গী নিয়ে শিক্ষার নূতন মূল্যায়ণ করতে হবে। এখানে কংগ্রেসের একজন সদস্য বললেন বাহিরে গিয়ে বলেছেন যে, এই বাজেট আদর্শ বাজেট নয়। কিন্তু আমি এখানে বসে কি বলেছি তা বোধ হয় তিনি অনুধাবন করে দেখেননি। আমি এই কথা পরিষ্কার বলেছি যে, এটা পশ্চিমবাংলার শিক্ষার পক্ষে একটা আদর্শ বাজেট নয়, যে বাজেটে জনসংখ্যার মাথাপিছু ১৫ টাকা শিক্ষাখাতে বরাদ্দ করা হয়েছে। কাজেই এই বাজেট নিয়ে আত্মতৃপ্ত হওয়ার মত অবস্থা যুক্তফ্রন্টের নয়, যুক্তফ্রন্টের দৃষ্টিভঙ্গী আরো প্রসারিত, আরো দ্রুত সে অগ্রসর হতে চায়। কাজেই যে বাজেট আপনাদের সামনে রাখা হয়েছে, আমার সময় সংক্ষেপ হওয়ার জন্য সবকিছু বক্তব্য বলতে পারছি না। যে সমস্ত অভিযোগ উঠেছে, আমাদের পক্ষ থেকে যেগুলি হয়েছে সেগুলি সাধারণভাবে ভুল তথ্যের উপর, আর ওপক্ষ থেকে যেগুলি উঠেছে সেগুলি মিথ্যা তথ্যের উপর—যেমন তরুণকান্তি ঘোষ মহাশয় একটা সার্কুলারের কথা বলে বসলেন সি. পি. এম-দের সমস্ত ব্যাপারে নিয়ে যাওয়া—সি. পি. আই. এম. নিশ্চয়ই স্কুলে ঢুকে তাদের পার্টি তৈরী করেনি, কংগ্রেস যেমন বিগত ২০/২১ বছর ধরে স্কুলবোর্ড কন্ট্রোল করবার চেষ্টা করেছে। আমি বলে দিচ্ছি সে সার্কুলার ওঁরা জীবনে বের করতে পারবেন না। কারণ, এই রকম কোন সার্কুলার সি. পি. আই. এম.-এর কোন মন্ত্রী, কোন সদস্য কখন দিতে পারে না এবং এটা কোনদিনও ওঁরা দেখাতে পারবেন না সেকথা আজকে আমি এইখানে বলে যাচ্ছি। এখানে এ্যাডমিনিষ্ট্রেশনের কথা উঠেছে। বাস্তবিক ৬ হাজার যে মাধ্যমিক বিদ্যালয় আছে সেখানে বিগত ২০/২১ বছর কংগ্রেসশাসনে কি হয়েছে? সিদ্ধার্থবাবু জানেন আমি তাঁর বাড়ীতে গিয়েছি বহু অন্যায়ের প্রতিকার পাবার জন্য। আজকে অবশ্য তিনি দল বদলেছেন এবং সে প্রতিকার নিয়ে শিক্ষকরা আজকে তাঁর কাছে যেতে পারেনি, সেটা আলাদা কথা। ওঁরা জানেন যে কত লক্ষ লক্ষ কোটি কোটি টাকা এই সমস্ত বিদ্যালয়ের পরিচালক সমিতি আত্মসাৎ করেছে এবং তার জন্য যুক্তফ্রন্ট যে নীতি গ্রহণ করেছিল পরিচ্ছন্ন প্রশাসন ব্যবস্থার সবক্ষেত্রে নিশ্চয়ই প্রবর্তন করতে হবে এবং সেই পরিচ্ছন্ন প্রশাসন ব্যবস্থা প্রবর্তন করবার জন্য ঐ যেসমস্ত ম্যানেজিং কমিটি দুর্নীতিগ্রস্ত হয়ে পড়েছে সেগুলি দূর করে দিয়ে সেই জায়গায় এ্যাডমিনিষ্ট্রেটর নিযুক্ত করবার ব্যবস্থা করা হয়েছে।

এমন কি আমাদের পক্ষ থেকেও যাঁরা বলেছেন তাঁরাও এই ম্যানেজিং কমিটি সুপারসিডেড হয়ে যাবার ফলে এবং এ্যাডমিনিষ্ট্রেটার নিয়োগ করার ফলে অবস্থার উন্নতি হয়েছে কিনা সে দিকে লক্ষ্য রেখে কিছু বক্তব্য রাখেন নি। আমি আশা করেছিলাম তাঁরা নিজেরাই বুঝতে পারবেন যে অবস্থার উন্নতি হয়েছে, কিন্তু তা না করে কোন বিশেষ দলের স্বার্থে করা হয়েছে বলে যে অভিযোগ করা হয়েছে সেই অভিযোগ নিতান্তই অসত্য এবং ভিত্তিহীন, এটা আমি পরিষ্কার করে ঘোষণা করে গেলাম। ৬ হাজার বিদ্যালয়ের মধ্যে ২৩৮টি—কোন্ বুদ্ধিমান ব্যক্তি মনে করেন যে ২৩৮টা বিদ্যালয়কে কুক্ষিগত করে মার্কসবাদী কমুনিষ্ট পার্টিকে শক্তিশালী করা যায়? আর এই ২৩৮টির মধ্যে ১৭০টি হচ্ছে আমাদের শিক্ষা বিভাগের কর্মচারী অথবা অন্য বিভাগের সরকারী কর্মচারী এবং তাতে থাকছে ৬৮টি। স্যার, এখানে তরুণকান্তি ঘোষ মহাশয় একটি পরিষ্কার অসত্য ভাষণ করে গেলেন যে শ্রীসন্দীপ শেঠিয়াকে নাকি ৭/৮টি স্কুলে নেওয়া হয়েছে, এটা নিতান্তই অসত্য কথা এবং আরো যা অসত্য কথা বলেছেন সে সম্পর্কে বলি যে শ্রীসন্দীপ শেঠিয়া সি. পি. এম.-এর সদস্য নয়, তিনি একজন প্রধান শিক্ষক—এম.এ,বি,টি, এবং প্রচুর যোগ্যতা সম্পন্ন ব্যক্তি যাঁকে বিদ্যালয়ের এ্যাডমিনিষ্ট্রেটর করা

রায়। শ্রী ঘোষ মহাশয় তাঁর সম্পর্কে এই রকম অসত্য উক্তি করে গেলেন। তারপর কলেজের ব্যাপারে মাননীয়া সদস্যা শ্রীমতী ইলা মিত্র মহোদয়া বলেছেন যে গভর্নিং বডিতে সবই সি. পি এম-দের নেওয়া হয়েছে। আমি স্যার, এই প্রসংগে কয়েকটি নাম বলতে চাই, তাতে দেখা যাবে যে ওঁদেরও নেওয়া হয়েছে। যেমন ওঁর কাছে বসেন ডা: গনি সাহেব তাঁকে এই কলেজের গভর্নিং বডিতে নেওয়া হয়েছে, কিন্তু সেকথার উল্লেখ পর্যন্ত তিনি করলেন না। তাছাড়া শ্রীঅহিন্দ্র মিশ্র বাংলাকংগ্রেস, শ্রীকানাই ভৌমিক, সি. পি আই., কামাক্ষ্যা ঘোষ সি. পি. আই., শ্রীমতী গীতা মুখার্জি সি. পি. আই., সাধনকুমার সেন, সি. পি. আই. এঁদের সমস্ত নেওয়া হয়েছে। তাছাড়া ইনডিপেনডেন্টদের মধ্যে আছেন শ্রীপান্নালাল দাশগুপ্ত মহাশয়।

**শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় ঃ** কংগ্রেসের লোকদের নাম বলুন।

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** কংগ্রেসের নাম কি আর করবো. এ ফজলুল রহমান সা'হেব ওখানকার সে বসে কি করেছেন বা সাত্তার সাহেব স্কুলবোর্ডে বসে কি করেছিলেন সেকথা আমরা জানি। এবং কংগ্রেস দুর্নীতির পথে গিয়ে কোথায় ডুবে গিয়েছে সেটাও আমরা জানি। যাই হোক স্যার, যত কাট মোসান এসেছে সমস্ত কাটমোসান প্রত্যাখান করে আমার বাজেট বরাদ্দ মঞ্জুরের জন্য পেশ করে আসন গ্রহণ করছি।

**শ্রীযতীন চক্রবর্তী ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের ক্রীড়া মন্ত্রী শ্রীরাম চ্যাটার্জি মহাশয় অসুস্থ হয়ে চলে যেতে বাধ্য হয়েছেন। তিনি যে দাবী এখানে উত্থাপন করেছেন এই দাবী সম্পর্কে কোন সদস্যের এই স্পর্দ্ধা এবং দুঃসাহস হয়নি যে সমালোচনা করেন। সুতরাং স্যার, আমার আর কিছু বলার নেই, যেসমস্ত ছাটাই প্রস্তাব এসেছে সেই ছাটাই প্রস্তাবগুলির আমি বিরোধিতা করছি।

**ডঃ নলিনাক্ষ সান্যাল ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আমাদের মাননীয় পরিষদীয় মন্ত্রী অসত্য ভাষণ করলেন। আমার কাট মোসান আছে শ্রীরাম চ্যাটার্জি মহাশয়ের বাজেটে, আমি সেটা উত্থাপন করেছি এবং যদি প্রয়োজন হয় আমরা তাতে ভোটিং করবো।

**শ্রীযতীন চক্রবর্তী ঃ** স্যার, আমি কাট মোসানের কথা বলিনি, আমি বলেছি কাট মোসানের বিরোধিতা করছি এবং এই বাজেট সম্পর্কে সমালোচনা করার দুঃসাহস কারো হয়নি।

**Deputy Speaker** : I now put all the cut motions under Grant No. 19, excepting cut motions No. 5,10 and 20 on which divisions have been claimed, to vote.

The motion of Shri Gyan Singh Sohanpal that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Sachindra Mohan Nandy that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Dr. Nalinaksha Sanyal that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Pijush Kanti Mukherjee that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Debendra Nath Mahata that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Subodh Chandra Maiti that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Ramkrishna Saraogi that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri S. M. Fazlur Rahman that the amount of the demand be reduced by Rs. 1C0 was then put and lost.

The motion of Shri Bijoy Singh Nahar that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Santosh Kumar Roy that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

[9-10—9-15 p.m.]

The motions of Shri Santosh Kumar Roy, Shri Gyan Singh Sohanpal and Dr. Nalinaksha Sanyal that the amount of the demand be reduced to Re. 1, were then put and a division taken with the followiong result :—

## Noes—104

Abdul Quiyom Molla, Shri
Abdus Sayeed, Shri Mir
Abul Hassan, Shri
Bandopadhaya, Dr. Gopal
Banerjee, Shri Bubodh
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Abinash
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Gopal
Basu, Shri Krishnagopal
Basu, Shri Jyoti
Bera, Shri Sasabindu
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Panchu Gopal
Bhandari, Shri Nitai
Bhandari, Shri Sudhir Chandra
Bhattacharjya, Shri Mrigendra
Bhattacharya, Shri Jyotibhusan
Bhattacharya, Dr. Kanailal
Bhattacharya, Shri Nani
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satyapada
Biswas, Shri Ajit Kumar
Baral, Shri Manaranjan
Bouri, Shri Tinkori
Chakrabarty, Shri Deb Narayan
Chakraborty, Shri Jatin
Chakraborty, Shri Sadhan Kumar
Chattoraj, Dr. Radhanath
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Das, Shri Paresh
Das, Shri Sudhir Chandra
Das Gupta, Shri Bibhuti Bhusan
Das Mahapatra, Shri Balai Lal
Datta, Shri Debabrata
Deb, Shri Saral
Dey, Shri Tarapada
Dingal, Dr. Gobardhan
Elias Razi, Shri Md.
Franklin, Shri Leslie Henry
Golam Mahiuddin, Shri
Golam Yazdani, Dr.
Guha, Shri Bikesh Chandra
Guha Neogi, Shri Anil Dhar
Gupta, Shri Sadhan
Gupta, Shri Sitaram
Halder, Shri Krishna Chandra
Haldar, Shri Renupada
Hansda, Shri Jagatpati
Hazra, Shri Haran Chandra
Hicks Shri Clifford
Jana, Shri Manindra Nath
Khan, Shri Sukhendu
Konar, Shri Hare Krishna
Let, Shri Panchanan
Maji, Shri Panna Lal
Majumdar, Shri Amales Chandra
Mandal, Shri Hazari Lal
Mandal, Shri Nabadurga
Mandal, Shri Siddheswar
Mitra, Shrimati Ila
Mohammad Ali, Shri
Mollah Humayun Kabir, Shri
Mondal, Shri Rabin
Mondal, Shri Ramgati
Mukhhrjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil Kumar

Mukherjee, Bhabani
Mukherjee, Shri Biswanath
Mukherjee, Shri Haripada
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shrimati Protiva
Murmu, Shri Nathaniel
Naskar, Shri, Gangadhar
Naskar, Shri Sundar Kumar
Neogy, Shri Brajo Gopal
Padmalakshmi Subba, Shri
Pahari, Shri Bibhuti
Panda, Shri Mohini Mohon
Pramanik, Shri Radhika Ranjan
Purkait, Shri Prabodh
Raha, Shri Sanat Kumar
Raj, Shri Aswini Kumar
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra Lal
Roy, Shri Aswini
Roy, Shri Gokulananda
Roy, Shri Jyotish
Roy, Shri Phakir Chandra
Roy, Shri Satyapriya
Roy Barman, Shri Khiti Bhusan
Roy Pradhan, Shri Amarendra Nath
Rudra, Shri Samar Kumar
Saha, Shri Jamini Bhusan
Saha, Shri Kripasindhu
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Charumihir
Sarkar, Shri Nitaipada
Sarker, Shri Ahindra
Sen, Shri Lakshmi Charan
Sen Gupta, Shri Tarun Kumar
Soren, Shri Bhabatosh
Talukdar, Shri Pralay

## Ayes—25

Abdus sattar, Shri
Ahmed Aftabuddin, Shri
Azizur Rahman, Shri
Barman, Shri Prasenjit
Ekramul Haque, Dr. Md.
Fazlur Rahman, Shri S. M.
Ghosh, Shri Tarun Kanti
Gofurur Rahamon, Shri
Gyan Singh Sohanpal, Shri
Harun Ur Rashid, Shri
Khan Nasiruddin, Shri
Maiti, Shri Subodh Chandra
Mukherjee, Shri Nirmal Kumar
Mukherjee , Shri Pijush Kanti
Nandy, Shri Sachindra Mohon
Ray, Shri Kiran Chandra
Ray, Shri Siddhartha Shankar
Roy, Shri Santi Mohun
Roy, Shri Santosh Kumar
Sanyal, Dr. Nalinaksha
Sarkar, Shri Nil Kamal
Shamsuddin Ahmad, Shri
Tirkey, Shri Iswar Chandra
Tudu, Shri Budhan Chandra

The Ayes being 25 and the Noes 104 the motions were lost.

The motion of Shri Satya Priya Roy that a sum of Rs. 67,96,94,000 be granted for expenditure under Grant No. 19, Major Head : "28-Education." was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** I now put all the cut motions on Grant No. 44 to vote :

The motions of Shri Gyan Singh Sohanpal and Dr. Nalinaksha Sanyal that the amaunt of the demand be reduced by Rs 100, were then put and lost.

The motion of Shri Ram Chatterjee that a sum of Rs. 25, 48,000 be granted for expenditure under Grant No. 44, Major Head: "71-Miscellaneous—Sports." was then put and agreed to.

### Adjournment.

The House was then adjourned at 9-15 p.m. till 1-00 p.m. on Friday, the 6th March, 1970, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Friday, the 6th March 1970, at 1 p. m.

**Present :**

Mr. Deputy Speaker (Shri APURBALAL MAJUMDER) in the Chair, 23 Ministers, 1 Minister of State and 169 Members.

**Starred Questions**

(to which oral answers were given)

[1-00—1-10 p.m.]

### রিহ্যাবিলিটেশন ইণ্ডাস্ট্রীজ কর্পোরেশনে রাজ্য সরকারের প্রতিনিধিত্ব

*509. (Admitted question No *715.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রিহ্যাবিলিটেশন ইণ্ডাষ্ট্রীজ কর্পোরেশনে রাজ্য সরকারের কোন প্রতিনিধি আছেন কিনা?

**শ্রীতরুণকুমার সেনগুপ্তঃ** হ্যাঁ।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, এই রাজ্যে এই রিহ্যাবিলিটেশন ইণ্ডাষ্ট্রীজ কর্পোরেশনের প্রত্যক্ষ নিয়ন্ত্রণে বা সাহায্যে কতগুলি শিল্প সংস্থা আছে?

**শ্রীতরুণকুমার সেনগুপ্তঃ** ইণ্ডাষ্ট্রীয়াল ষ্টেট যা আছে তার মোট সংখ্যা হোল ৫টি এবং সেই ইণ্ডাষ্ট্রীয়াল ষ্টেট-এ যে শিল্প সংস্থা আছে তার সংখ্যা মোট হোল ২৮টি।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** এই যে শিল্প সংস্থাগুলি চলছে প্রত্যক্ষ নিয়ন্ত্রণে এবং সাহায্যে—কত টাকা মোট রিহ্যাবিলিটেসন ইণ্ডাষ্ট্রী করপোরেশনে ইনভেষ্ট করা হয়েছে সেটা দয়া করে বলবেন কি?

**শ্রীতরুণকুমার সেনগুপ্তঃ** মোট টাকার পরিমাণ হচ্ছে ২ কোটি ৪৬ লক্ষ ৮০৮ টাকা এবং এই টাকার একটা অংশ ক্যাপিটেল ইনভেষ্টমেণ্ট আর একটা অংশ ট্রেডের জন্ম ইনভেষ্টমেণ্ট। ক্যাপিটেল ইনভেষ্টমেণ্ট হচ্ছে ১ কোটি ২৪ হাজার ৬৯১—আর ব্যবসার জন্ম যেটা সেটা হোল ৪ লক্ষ ৪৭ হাজার ২০০ টাকা। এই সবগুলিই হচ্ছে ৩০।৯।৬৯ তারিখ পর্যন্ত হিসাব।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** কোনটায় কত লাভ হচ্ছে বা লোকসান হচ্ছে তার হিসাব দিতে পারেন ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্তঃ** কোনটায় কত লাভ হচ্ছে, কোনটায় লোকসান হচ্ছে এতো ডিটেলস দিতে পারবো না।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** আমি জানতে চাই যে এই যে, ইনভেষ্টমেণ্ট করা হয়েছে বিভিন্ন জায়গায়—তার অবস্থা কি- তারা লাভ করছে, না, ক্ষতি করছে ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্তঃ** মোট প্রতিষ্ঠানের সংখ্যা হচ্ছে ২৮টি। এর মধ্যে বর্তমানে চালু আছে ২০টি, ৮টি বন্ধ হয়ে গেছে—এ হিসাব ৩০।৯।৬৯ তারিখ পর্যন্ত। যে ২০টি চালু আছে তার ১৫টি লসে রান করছে আর ৪টি লাভ করছে এবং একটির এখনও প্রডাকসন ষ্টার্ট করে নি—এই সবে চালু হয়েছে।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্রঃ** কোন কোন ইণ্ডাষ্ট্রীতে লাভ হচ্ছে, আর কোন ইণ্ডাষ্ট্রীতে লোকসান হচ্ছে সেটা বলতে পারেন ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্তঃ** বলাইবাবু জানেন, এইভাবে নাম করে বলতে পারবো না।

**শ্রীসনৎকুমার রাহাঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে, রাজ্য সরকারের কতজন প্রতিনিধি এবং কে কে প্রতিনিধি আছেন এবং তাদের কি কাজ করতে হবে তা এই রাজ্য সরকার উপদেশ দিয়েছেন কি ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্তঃ** যদিও এ প্রশ্ন থেকে এটা আসে না—তবুও বলছি যে রাজ্য সরকারের তরফ থেকে এতে সরাসরি কিছু করার নেই। সবই কেন্দ্রীয় সরকার করেন। কেন্দ্রীয় সরকার একটা কমিটি করেছেন—তাঁরা অনুসন্ধান করেছেন এবং করার পর একটা প্রস্তাব রেখেছেন বিশেষ করে লাভ হচ্ছে না সেগুলির ব্যাপার। এটা আমার কাছে এসেছে, আমি পরীক্ষা নিরীক্ষা করছি।

**শ্রীসনৎকুমার রাহাঃ** এই যে সরকার পক্ষ থেকে প্রতিনিধিত্ব করেন তিনি কি একই ব্যক্তি না বিভিন্ন ব্যক্তি বিভিন্ন সময়ে যান ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্তঃ** আপনি যে প্রশ্নটা করছেন, সে প্রশ্ন এই প্রশ্ন থেকে উঠে না, এগুলি হচ্ছে কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন। রাজ্য সরকারের এ সম্বন্ধে কিছু করণীয় নাই।

**শ্রীসনৎকুমার রাহাঃ** আমার প্রশ্নটা হচ্ছে কর্পোরেশনে রাজ্য সরকারের পক্ষ থেকে প্রতিনিধিত্ব করেন কে এবং তিনি কি কাজ করেন ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্তঃ** রিহ্যাবিলিটেশন ইণ্ডাষ্ট্রীজ কর্পোরেশনে রাজ্য সরকারের দু জন প্রতিনিধি আছেন, একজন হলেন কুটির ও শিল্প বিভাগের সচিব, অপরজন—উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মহাধ্যক্ষ। বোর্ডের ডিরেক্টারগণ সভায় যোগদান করে কর্পোরেশনের পলিসি নির্ধারণ করেন। ১৯৬৮-৬৯ সালে বোর্ডের মোট মিটিং হয়েছিল ৬টি, তার মধ্যে ৫টিতে রাজ্য সরকারের প্রতিনিধি উপস্থিত ছিলেন।

## কেন্দ্রীয় জেলা সমবায় ব্যাঙ্কগুলির ঋণের পরিমাণ

***510.** (Admitted question No. *771.)

**শ্রীসনৎকুমার রাহা :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালের ডিসেম্বর মাসে পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় জেলা সমবায় ব্যাঙ্কগুলির নিকট কত টাকা ঋণ সরকারের প্রাপ্য ও আদায় যোগ্য পড়িয়া আছে এবং ইহার মধ্যে কত টাকা আদায়ের সম্ভাবনা কম ; এবং

(খ) ১৯৬৯-৭০ সালে ২০শে জানুয়ারী, ১৯৭০ পর্যন্ত কত টাকা বকেয়া ঋণ ও কত টাকা হাল ঋণ বাবদ আদায় হইয়াছে ?

**শ্রীকানাই ভৌমিক :** (ক) পশ্চিমবঙ্গ সরকার ১৭টি কেন্দ্রীয় জেলা সমবায় ব্যাঙ্ককে মোট ২৪,৭৩,৬০০·০০ টাকা সুদবিহীন ঋণ হিসাবে প্রদান করিয়াছে। উক্ত ঋণ বিগত ১৬।৭।৬৯ তারিখ হইতে দশটি সমান বার্ষিক কিস্তিতে পরিশোধ্য। ঋণের সর্ত অনুযায়ী ১৬·৭।৬৯ তারিখে পরিশোধ্য উহার প্রথম বার্ষিক কিস্তির ২,৪৭,২৬০·০০ টাকা এখনও আদায় হয় নাই। উহা ১৯৬৯ সালের ডিসেম্বর মাসে সরকারের প্রাপ্য ও আদায়যোগ্য পড়িয়া আছে।

সমুদয় ঋণের টাকাই আদায় করার সম্ভাবনা আছে।

(খ) উপরোক্ত ঋণ বাবদ ২০।১।৭০ তারিখ পর্যন্ত কেন্দ্রীয় জেলা সমবায় ব্যাঙ্কগুলির নিকট হইতে কোনরূপ টাকা আদায় হয় নাই।

**শ্রীসনৎকুমার রাহা :** ১৯৬৯-৭০ সালের ২০শে জানুয়ারী পর্যন্ত কত টাকা বকেয়া ঋণ ও কত টাকা হাল ঋণ আদায় হয়েছে, আপনি বলেছেন—আদায় হয়নি কিন্তু আমি জানি মুর্শিদাবাদ সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কে জানুয়ারীতে এবং ফেব্রুয়ারীতে বকেয়া আদায় হয়েছে এবং কারেণ্টও আদায় হয়েছে।

**শ্রীকানাই ভৌমিক :** একটু ভুল করছেন, আপনার কোশ্চেন হচ্ছে জেলা সমবায় ব্যাঙ্ক-গুলির নিকট কত টাকা ঋণ সরকারের প্রাপ্য ও আদায় সেই সংক্রান্ত। যে টাকা আদায় হয়েছে বলছেন সেটা রিজার্ভ ব্যাঙ্ক সেন্ট্রাল ব্যাঙ্ককে দিয়েছিল, সেই টাকাই আদায় হয়েছে। কিন্তু আমাদের জেলা ব্যাঙ্কগুলিকে কেন্দ্রীয় সরকার ১৯৬৮ সালে ২৮ লক্ষ ৭৩ হাজার টাকা দিয়েছিল, সেগুলি হল সুদহীন লোন, সমস্তই সেন্ট্রাল গভর্ণমেণ্ট দিয়েছিল, সেই লোন গভর্ণমেণ্টের নিজস্ব টাকা থেকে দেওয়া হয়েছিল, তার কোন টাকা আদায় হয়নি।

**শ্রীসনৎকুমার রাহা :** তাহলে যে টাকা সরকার নিজস্ব দিয়েছেন তার হিসাব হচ্ছে এটা, তাহলে রিজার্ভ ব্যাঙ্কের টাকার জন্য দায়দায়িত্ব কার ?

**শ্রীকানাই ভৌমিক :** রিজার্ভ ব্যাঙ্কের টাকার জন্য সরকার গ্যারাণ্টী আছেন, সেন্ট্রাল-ব্যাঙ্কগুলি যদি তাদের টাকা পরিশোধ না করে, তাহলে আমাদের গভর্ণমেণ্টকে পরিশোধ দিতে হবে। সেভাবে সরকার গ্যারাণ্টর আছে। এই যে টাকা আমরা পাব সেন্ট্রাল ব্যাঙ্কের কাছে, সুদহীন ঋণ দিয়েছি, সে টাকাও তারা শোধ দেয়নি, তবে যদি জানতে চান কত টাকা আদায় হয়েছে তাহলে আলাদা প্রশ্ন দেবেন।

[1-10—1-20 p.m.]

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র:** কোন্ কোন্ জেলায় সমবায় ব্যাঙ্ক ঋণ শোধ করতে পারেনি এবং কত টাকা পারেনি বলবেন কি ?

**শ্রীকানাই ভৌমিক:** নোটীশ না দিলে একথা বলা সম্ভব নয়।

**শ্রীসরল দেব:** নর্দার্ণ সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক, ২৪-পরগণা, তাতে ১'৪ কোটি টাকা ইনভেষ্ট করা হয়েছে এবং মাত্র ২০ লক্ষ টাকা আদায় হয়েছে। এই অনাদায় টাকা যেটা রয়েছে তারজন্ত নলিনাক্ষবাবুরা দায়ী, কারণ তাঁরা গ্রামে গ্রামে গিয়ে প্রচার করছেন এই টাকা দিওনা। আমার প্রশ্ন হচ্ছে এই সম্বন্ধে কি ব্যবস্থা করছেন ?

**শ্রীকানাই ভৌমিক:** নর্দার্ণ ব্যাঙ্ক সম্বন্ধে অনেক খোঁজ খবর আমার কাছে রয়েছে অর্থাৎ আপনি যা বললেন তার চেয়েও খারাপ খবর আমার কাছে রয়েছে। এই সমস্ত জায়গায় আমরা ষ্টেপ নিয়েছি এবং হাইকোর্টে কেস হচ্ছে। এই নর্দার্ণ ব্যাঙ্ক সম্বন্ধে আমি ১৩ তারিখে অফিসারদের নিয়ে বারাসতে একটা মিটিং ডেকেছি।

**শ্রীঅশ্বিনী রায়:** মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই ১৭টি ব্যাঙ্কের কাছ থেকে রিজার্ভ ব্যাঙ্ক মোট কত টাকা পাবে ওভার ড্রাফট হিসেবে ?

**শ্রীকানাই ভৌমিক:** নোটীশ দিলে বলতে পারি। তবে এই প্রশ্ন সম্পর্কে আমি বারবার আপনাদের বলেছি ১৯৫৮ সালে আমরা সেন্ট্রাল গভর্ণমেণ্টের কাছ থেকে যে সুদহীন টাকা পেয়েছিলাম সাহায্য হিসেবে পার্টিসানের পর সেইটাই আমরা বিভিন্ন সেন্ট্রাল ব্যাঙ্কে দিয়েছিলাম সুদহীন ঋণ হিসেবে। এটা রিজার্ভ ব্যাঙ্কের ওভার ড্রাফটের টাকা নয়।

## Darjeeling and Kurseong Water Supply Schemes

***511.** (Admitted question No. *1582.) **Shri PREM THAPA:** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) (i) whether the first phase of Water Supply Schemes of Darjeeling and Kurseong Municipalities have been completed, and (ii) if the answer is in the negative, when it is expected to be completed ; and

(b) (i) when is the second phase of this scheme being implemented, (ii) when this scheme was sanctioned, and (iii) what is the reason of the delay in its implementation ?

**Shri Nani Bhattacharya:** (a) (i) No.

(ii) The first phase of the Darjeeling Water Supply Improvement Scheme is likely to be completed by the end of March, 1970. Execution of a portion of the Kurseong Water Supply Remodelling scheme is held up owing to non-availability of land. It is expected that the works will be completed within 6 months after the possession of the land is obtained.

(b) (i), (ii) and (iii) The 2nd phase of the Darjeeling Water Supply Improvement Scheme is under preparation in the Public Health Engineering Directorate. After preparation of this scheme the question of its sanction and implementation will be considered.

The Kurseong Water Supply Remodelling Scheme is not phased and the question of sanction and implementation of the 2nd phase of this scheme does not arise.

**Cultural Research Institute, Calcutta**

***512.** (Admitted question No. *1698.) **Shri NITAIPADA SARKAR :** Will the Minister-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department be pleased to state—

(a) whether it is a fact that the Government has decided to abolish the Cultural Research Institute at Calcutta ;

(b) if so, the reasons thereof ; and

(c) whether the decision of abolition was recommended by the Scheduled Tribes Welfare Board of the State ?

**Shri Deo Prakash Rai** : (a) No.

(b) and (c) Does not arise.

**Shri A. H. Besterwicth :** Is it a fact that the Hon'ble Minister has said that the Cultural Institute will be abolished and some tribal leaders have expressed the idea ? Will he be kind enough to inform as to who are those tribal leaders ?

**Shri Deo Prakash Rai** : It seems that the Honourable Member was not present during my budget speech. I never said that the Cultural Institute will be abolished. I said most the tribal leaders after further investigation have decided to retain the institute. That is what I stated in my budget speech

**এন, সি, রায় তদন্ত কমিশনের রিপোর্টের ভিত্তিতে মামলা দায়ের**

***513** (Admitted question No. *1248.)

**শ্রীসরল দেব ঃ** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এন, সি রায় তদন্ত কমিশনের রিপোর্টের ভিত্তিতে দোষী অফিসার এবং সমবায় সংস্থা-গুলির বিরুদ্ধে মামলা দায়ের করার কথা সরকার কি চিন্তা করিতেছেন ; এবং

(খ) যদি করিয়া থাকেন, এই সম্পর্কে এ পর্যন্ত সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** তদন্ত কমিশনের রিপোর্টের ভিত্তিতে সমবায় বিভাগের করণীয় বিষয় সম্পর্কে যথাবিহিত ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে। সমবায় আইন অনুসারে সহ-নিয়ামকগণকে সংশ্লিষ্ট সমবায় সমিতি পরিদর্শন ও বকেয়া হিসাব পরীক্ষা ত্বরান্বিত করিবার আদেশ দেওয়া হইয়াছে। চীফ অডিটার শ্রীদাসগুপ্তের বিরুদ্ধে তদারকি কমিশনের সুপারিশ অনুযায়ী বিভাগীয় শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

**শ্রীসরল দেব ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি চিন্তা করছেন যে যারা এই ভাবে তদারক কমিশনের রিপোর্টে যাদের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ করা হয়েছে, তাদের বিরুদ্ধে কি মামলা করবার কথা চিন্তা করছেন ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** আমরা তাদের সম্পর্কে ভিজিলেন্স কমিটির রিপোর্ট পাবার পর চিন্তা করবো।

**শ্রীসরল দেব ঃ** এই রিপোর্ট পেতে কত দেরী হবে? কারণ ১৯৬৭ সালে এন, সি, রায়ের নেতৃত্বে এই কমিটি গঠিত হয়, তারপর এতদিন হয়ে গেল, দেরী হওয়া মানে ডিলে মিন্স জাসটিস ডিনায়েড। ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট এসেছে কিন্তু এখনও ভিজিলেন্স কমিশনের রিপোর্ট বেরোল না, এটা পেতে আপনাদের কত দেরী হবে, এ সম্পর্কে কিছু জানাবেন কি?

**শ্রীকানাই ভৌমিক ঃ** মাননীয় সদস্যের সংগে আমি এক মত যে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট আসতে দেরী হওয়ার জন্য আমরা অনেক বিষয় সিদ্ধান্ত নিতে পারছি না। কিন্তু কতদিনের মধ্যে তারা রিপোর্ট দেবে, তা আমার পক্ষে বলা সম্ভব নয়। তবে এটুকু মাননীয় সদস্যকে জানাতে পারি যে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট পাবার পর আমরা যথাযথ ব্যবস্থা নেবো।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে, এই ভিজিলেন্স কমিশনের রিপোর্ট পেতে দেরী হবার দরুন এন, সি, রায় যিনি ভিজিলেন্স কমিশনের তদন্ত করছেন, তার বিরুদ্ধে একটা মামলা দায়ের করা হয়েছে?

**শ্রীকানাই ভৌমিক ঃ** জানি, তিনি আমাদের যিনি চীফ অডিটার তিনি ব্যক্তিগত ভাবে তার অধিকারে দায়ের করেছেন।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় নিশ্চয়ই জানেন যে, সরকারের পক্ষ থেকে এন, সি, রায় এর তদন্ত কমিটি গঠন করা হয়েছিল। যেহেতু এন, সি, রায়ের বিরুদ্ধে চীফ অডিটার মামলা দায়ের করেছেন, সেই জন্য এন, সি, রায়ের পক্ষে সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রীকানাই ভৌমিক ঃ** এন, সি, রায় যে, ইয়োলো বুকের রিপোর্ট দিয়েছিলেন তার বিরুদ্ধে মামলা উনি দায়ের করেছেন, তার যে কমেণ্ট আছে সেই কমেণ্টের বিরুদ্ধে তার যে ব্যক্তিগত অধিকার, সেই অধিকারে তিনি মামলা করেছেন। গভর্ণমেণ্টের ব্লু বুকের কমেণ্ট এখনও পাওয়া যায়নি। এই বিষয়ে আমরা কতটা এন, সি, রায়কে হেল্প করতে পারি সেই বিষয়ে আমাদের দপ্তর এবং কুটির শিল্প দপ্তরকে লিখেছি এবং এইগুলো আমাদের বিবেচনাধীন আছে।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ** এন, সি, রায় যখন পশ্চিমবঙ্গ সরকারের নির্দেশে তদন্ত করতে গেলেন তখন পাল্টা যারা দোষী ব্যক্তি, তারা তাঁর বিরুদ্ধে একটা মামলা দায়ের করলো। এই ক্ষেত্রে কি রাজ্য সরকারের কি দায়িত্ব নেই এন, সি, রায়ের পক্ষ সমর্থন করবার এবং নির্দিষ্ট ব্যবস্থা করে কিছু সাহায্য দেওয়া?

**শ্রীকানাই ভৌমিক ঃ** আমি বলেছি যে মূল রিপোর্ট, তার বিরুদ্ধে কোন মামলা হয়নি। মামলা করা হয়েছে তার ব্যক্তিগত সম্পর্কে যে সমস্ত কমেণ্টস আর একটা বইয়ে ইয়োলো বুকে করেছেন, তার বিরুদ্ধে তিনি মামলা করেছেন। ব্লু বুকের যে সমস্ত মন্তব্য তার বিরুদ্ধে মামলা করার অধিকার ব্যক্তিগতভাবে তার নেই। তবে এই বিষয়ে গভর্ণমেণ্ট কি করতে পারে না পারে তা বিবেচনাধীন আছে।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী**: এই বিষয়ে সরকারী উকিলের সঙ্গে পরামর্শ করা হয়েছে কি? যে যিনি তদন্ত করছেন, তার বিরুদ্ধে মামলা করলেন একজন অফিসার, যার বিরুদ্ধে ইয়োলো বুকে মন্তব্য করা হয়েছে, তিনি এ্যালেজড দোষী হয়েও মামলা করেছেন। এই ক্ষেত্রে যেখানে মন্তব্য থাকে সে ইয়োলো বুকই হোক আর ব্লু বুকই হোক, সেই তদন্তকারী অফিসারকে সমর্থন করা গভর্ণমেণ্ট-এর কর্তব্য। এই বিষয়ে কি সরকারী উকিলের সঙ্গে পরামর্শ করা হয়েছে?

**শ্রীকানাই ভৌমিক**: আমরা এই বিষয়ে বিবেচনা করবো।

[1-20—1-30 p.m.]

**শ্রীসরল দেব**: মন্ত্রীমহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, আমাদের সরকারের নির্দেশে N. C. Roy তদন্ত করেছেন এবং বাংলাদেশের রাঘোব বোয়ালদের চরিত্র বাংলাদেশের মানুষের সামনে তুলে ধরেছেন। ইয়োলো অথবা ব্লু সেটা বিচার্য বিষয় কিনা ভেবে দেখবেন। আমাদের পশ্চিমবঙ্গের যুক্তফ্রন্ট সরকারের মরাল রেসপন্সিবিলিটি আছে টু প্রটেক্ট N. C. Roy সেজন্য আপনার কাছে আবেদন করবো হাউসের পক্ষ থেকে লীডারদের সঙ্গে কথা বলে তাঁকে কতটা কি সাহায্য করা যায় সে ব্যাপারে ব্যবস্থা করবেন?

**শ্রীকানাই ভৌমিক**: এ বিষয়ে আমাদের মরাল রেস্পন্সিবিলিটি আছে এ কথা আমরা স্বীকার করেছি। কিন্তু আইনের বাইরে তো আমরা যেতে পারবোনা। আইনের যাঁরা অধিকর্তা, আছেন তাদের সঙ্গে পরামর্শ করে কি করা যায় সেটা আমরা দেখবো, তার চেয়ে বেশী সম্ভব নয়।

**শ্রীঅশ্বিনী রায়**: আপনি বললেন যে ভিজিলেন্স কমিশানের রিপোর্ট না পাওয়া গেলে আইনী ব্যবস্থা নেওয়া যাচ্ছে না, তাহলে ভিজিলেন্স কমিশানের রিপোর্ট ব্যতিরেকে সরকারের অধিকার আছে কিনা নূতন ব্যবস্থা নেবার যদি কোন পেণ্ডিং কেস থাকে?

**শ্রীকানাই ভৌমিক**: আমরা ডিপার্টমেণ্টাল ব্যবস্থা নিচ্ছি সেটা এনসারে বলেছি।

**শ্রীঅরুণ সেন**: মাননীয় সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় জানাবেন কি, N. C. Roy তদন্ত কমিটির রিপোর্টে Depertmental Officer ছাড়া কতকগুলি Co-operative-এর দুর্নীতি সম্পর্কে বলা হয়েছে যাদের দ্বারা আমাদের সরকারের টাকা অপচয় হয়েছে। সে সব Co-operative-এর বিরুদ্ধে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে বলবেন কি?

**শ্রীকানাই ভৌমিক**: আমরা বিশেষ তদন্ত করাচ্ছি।

**শ্রীঅনাদি দাস**: মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, ইয়োলো বুক বা-ব্লু-বুকে Mr. Roy যা মন্তব্যই করে থাকুন, তিনি Commission-এর Member হিসাবে করেছেন কি না?

**শ্রীকানাই ভৌমিক**: আমি যতদূর সম্ভব উকিলের সঙ্গে কথাবার্তা বলে তাদের পরামর্শ অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করবো।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়প্রধান**: আপনি বললেন, সে সমস্ত গুলির বিরুদ্ধে বিশেষ তদন্তের ব্যবস্থা হচ্ছে, N. C. Roy ছাড়া আর কোন বিশেষ তদন্তর ব্যবস্থা হচ্ছে কিনা?

**শ্রীকানাই ভৌমিক**: N. C. Roy তদন্তে যে সব সমিতির সম্পর্কে মন্তব্য করা আছে সেগুলি আরো ভাল করে দেখে কোন্ কোন্ Officer বা কমিটি দায়ী সেগুলি স্পেসিফিক্ করার জন্য বিশেষ তদন্ত করা হচ্ছে।

## মেদিনীরপুর জেলার ডিগ্রী আফটার কেয়ার কলোনীর পোলট্রী

***514.** (Admitted question No. *1613.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ডিগ্রী আফটার কেয়ার কলোনীতে পোলট্রির জন্ত কত টাকার মূলধন নিয়োগ করা হইয়াছিল ;

(খ) বর্তমানে উক্ত পোলট্রির মূলধন কত ; এবং

(গ) গত ১৯৬৮ এবং ১৯৬৯ সালে উক্ত পোলট্রিতে কত টাকার মুরগী এবং ডিম বিক্রয় হইয়াছে এবং লাভ বা ক্ষতির পরিমাণ কত ?

**Shri Nani Bhattacharya** :

(ক) ও (খ) ১লক্ষ ৫১ হাজার ৪শত ৫৮ টাকা। খামারটি ১৯৬৮-৬৯ সালে প্রতিষ্ঠিত হইয়াছে।

(গ) ১৯৬৮-৬৯ সালে ৫,৮০১·৫৭ টাকার মুরগী ও ডিম বিক্রয় করা হইয়াছিল। খামারের আয় দ্বিতীয় বৎসর হইতে হিসাব করা হয়। সুতরাং প্রথম বৎসরের ভিত্তিতে লাভ বা ক্ষতির পরিমাণ নির্ধারণ করা সম্ভব নয়।

## মেদিনীপুর ডিগ্রী আফটার কেয়ার কলোনীতে থাকিবার ব্যবস্থা

***521.** (Admitted question No. *1614.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ডিগ্রী আফটার কেয়ার কলোনীতে কয়জন রোগমুক্ত ব্যক্তির থাকিবার ব্যবস্থা বর্তমানে আছে এবং কয়জন ঐরূপ ব্যক্তি বর্তমানে আছেন ; এবং

(খ) উক্ত ব্যক্তিগণকে শিক্ষা দেওয়ার ব্যবস্থা আছে কিনা এবং থাকিলে কি কি বিষয়ে শিক্ষা দেওয়া হয় ?

**Shri Nani Bhattacharya** :

(ক) ১০০ জনের।
৫৩ জন বর্তমানে আছেন।

(খ) আছে।

টেইলারিং আর্টিষ্ট লেদার টেকনোলজি এবং পোলট্রি বিষয়ে শিক্ষা দেওয়া হয়।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী :** On a point of order Sir, আপনি question দুটা একসঙ্গে বললেন এতে confusion হবে। কারণ একটা হচ্ছে মুরগী আর একটা হচ্ছে মানুষ। মুরগী আর মানুষ একসঙ্গে করবেন না। মুরগীকে আলাদা করবেন না মানুষকে আলাদা করবেন এ সম্বন্ধে বলবেন কি ?

**Mr. Deputy Speaker :** The question has been put by Shri Satyapada Bhattacharyya. I think, he will have no difficulty.

**Shri Sailendra Nath Adhikary :** We will have some difficulties in understanding things.

**Mr. Deputy Speaker :** You are intelligent enough to understand.

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :** আপনি বললেন ১০০জন লোকের থাকার ব্যবস্থা আছে। কাঁচড়াপাড়া থেকে যাদের ডেপুট করা হয়েছে, তারা আফটার কেয়ার কলোনীতে যেতে চায়, কাজেই তাদের থাকার ব্যবস্থা করবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** এরূপ ধরনের কোন দরখাস্ত পাইনি।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :** আপনি যে ট্রেডগুলি আছে বলেছেন তার মধ্যে মুরগী একটা আছে। পশুপালন বিভাগের মন্ত্রীমহাশয় গতবার বাজেট সেসানে বলেছিলেন যে ১টা মুরগীতে ১টাকা লাভ হয় তার উপর মুরগীর বাচ্চা খেয়ে নিলে ১টাকাও লাভ থাকে না। এই ধরনের ব্যবসার সুযোগ করে দিলে কি ধরনের লাভ করতে পারবে বলে আশা করেন ?

**মিঃ ডেপুটি স্পীকার :** It is a matter of opinion.

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :** আফটার কেয়ার কলোনীতে রোগমুক্ত ব্যক্তিদের রাখা হচ্ছে। তাদের যে ট্রেড শেখান হচ্ছে, যেমন টেলারিং, কারপেনট্রি, মুরগী পালন—এ শিক্ষা করে রোগমুক্ত রোগীরা কি ভবিষ্যৎ জীবনে অন্য জায়গায় ব্যবসা করে লাভ করতে পারবেন ?

**শ্রীননী ভট্ট্যচার্য্য :** এ প্রশ্নের উত্তর দেওয়া কঠিন, অন্ততঃ তারা যাতে শিখে পড়ে নিতে পারে সেরকম সুযোগ করে দেওয়া হয়েছে।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** রোগমুক্ত ব্যক্তিরা ভবিষ্যৎ জীবনে যাতে কিছু আয় করে খেতে পারে তার জন্য চামড়ার ব্যাগ তৈরী করার শিক্ষা না দিয়ে জুতা তৈরী শিক্ষা দিলে বা ঐরকম কোন ট্রেড-এ শেখার ব্যবস্থা করলে ভবিষ্যৎ জীবনে তারা করে খেতে পারবে ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** যদিও এ প্রশ্ন ওঠে না, তবুও বলছি খুব লিমিটেড স্কেলে হরেন মুখার্জি মেমোরিয়াল ট্রাষ্ট সোসাইটি এ্যাক্ট অনুসারে ওখানে একটা ফার্ম খোলা হচ্ছে বাগুর T. B. হাসপাতালের পাশে খানিকটা জায়গা নিয়ে এবং এটা সবটাই পরীক্ষামূলক চেষ্টা করা হচ্ছে। পোলট্রী কি কারপেনট্রি বা চামড়ার কিছু কাজ করার ভেতর দিয়ে ওদের পুনর্বসতির পথে কিছু শেখানোর ব্যবস্থা করা যায় কিনা, ইতিমধ্যে কিছু কিছু লোক যারা T. B. after Care কলোনী থেকে শিখে নিয়েছেন সেরকম কিছু কিছু লোক নিজেরাই পুনর্বসতির ব্যবস্থা করে নিতে পেরেছেন এর সঙ্গে আরো কিছু অর্থ সরকার কো-অপারেটিভ করে তাদের দিতে হতে পারে।

[1-30—1-40 p.m. ]

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** আপনি বললেন ১০০জন রোগী থাকবার ব্যবস্থা আছে, কিন্তু ৫০জন রোগী রেখেছেন। কম রেখেছেন নিশ্চয় এইজন্য যে রোগী পাননি বলেই। সেজন্য কি নার্সদের থাকবার জন্য ভাড়া দিয়েছেন ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** নার্সদের ভাড়া দেওয়ার কোন সংবাদ এখানে নেই।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** আমি নিজে দেখে এসেছি। অথচ নার্সদের ভাড়া দেওয়ার সংবাদ নেই—সে কি কথা ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** আমি বলেছি এখানে নেই।

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি যে আফটার কেয়ার কলোনীতে ডিমগুলো হয় সেগুলো কি হয় ?

**শ্রীননী ভট্টাচার্য্যঃ** সেগুলো আপনাদের ভোগে যাচ্ছে।

## হরিপাল থানা লার্জ সাইজড মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি

*515. (Admitted question No. *1624.)

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদারঃ** সমবায় বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) হুগলী জেলার হরিপাল থানা লার্জ সাইজড মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি অব্যবস্থা এবং দুর্নীতির জন্য কোন বিভাগীয় তদন্ত হইয়াছে কি;

(খ) হইয়া থাকিলে, ঐ তদন্তের ফলাফল এবং সুপারিশ কি ; এবং

(গ) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন ?

**Shri Kanai Bhowmik** :

(ক) হ্যাঁ, বঙ্গীয় সমবায় সমিতিসমূহের ১৯৪০ সালের আইনের ৮৪/১ ধারা মতে তদন্ত অনুষ্ঠি হইয়াছে।

(খ) তদন্তের ফলে বহুবিধ ত্রুটি পাওয়া গিয়াছে এবং সমবায় আইনের ২৬ ধারামতে 'এ্যাড মিনিষ্ট্রেটার' নিয়োগের সুপারিশ করা হইয়াছে।

(গ) উপরোক্ত সুপারিশ অনুসারে 'এ্যাডমিনিষ্ট্রেটর' নিযুক্ত করা হইয়াছে এবং ১৯৪ সালের সমবায় আইনের ১২৭/১ ধারা মতে 'চার্জ' ও 'সার চার্জ' আদায়ের যৌক্তিকতা বিবেচি হইতেছে।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদারঃ** মন্ত্রীমহাশয় বললেন, তদন্তের দ্বারা বহুবিধ ত্রুটি পাও গিয়েছে। এই ত্রুটিগুলো সম্বন্ধে একটু বিস্তারিতভাবে জানাবেন কি, যে কি ধরণের ত্রুটি পাও গিয়েছে ?

**শ্রীকানাই ভৌমিকঃ** সাধারণত ত্রুটিগুলির নেচার হচ্ছে টাকা পয়সার ব্যাপা কিছু কিছু গোলমাল দেখা গিয়েছে। তারা ব্যবসা ঠিকমত পরিচালনা করতে পারেননি, অনিয়ম ম ব্যবসা পরিচালনা করেছেন। তাদের কাজকর্ম পরিচালনার ব্যাপারে রুলস অনুযায়ী চলেন নি এই রকম সব পাওয়া গিয়েছে।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদারঃ** উক্ত সমিতির সম্পাদককে ব্যক্তিগতভাবে কত টা তছরূপের দায়ে দায়ী করা হয়েছে ?

**শ্রীকানাই ভৌমিকঃ** নোটীশ চাই।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদারঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, উক্ত তদন্তে এ্যাসেট এ্যা লায়বিলিটিসের জন্য হিসাবে প্রায় ১৫ হাজার টাকা তছরূপের দায়ে ওই সমিতিকে দায়ী কর হয়েছে কিনা ?

**শ্রীকানাই ভৌমিকঃ** নোটীশ চাই।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার :** মন্ত্রীমহাশয় বললেন, এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হয়েছে। আমি জিজ্ঞাসা করছি মন্ত্রীমহাশয়কে, ওই এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করবার আদেশ কবে দেওয়া হয়েছে এবং কবে নাগাদ এ্যাডমিনিষ্ট্রেটর উক্ত সমিতির কার্য্যভার গ্রহণ করেছেন ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** নোটিশ চাই।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার ঃ** আট মাস আগে নিয়োগ করা হয়েছিল এবং আট মাস পরে এ্যাডমিনিষ্ট্রেটর কার্যভার গ্রহণ করছেন কিনা জানতে চাচ্ছি।

**শ্রীকানাই ভৌমিক ঃ** আমি বলতে পারছি না। তদন্ত করে বলবো।

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার ঃ** শ্রীমণ্ডল হরিপাল থানার কো-অপারেটিভ ইন্সপেক্টার, তাঁকে তা এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হয়েছে। কিন্তু তিনি দায়ীত্বভার নেবার সময় কি বাধাপ্রাপ্ত য়েছিলেন এবং বাধাপ্রাপ্ত হয়ে থাকলে পুলিশকে বা উর্ধতন কর্তৃপক্ষকে জানিয়েছেন কি ?

**Mr. Deputy Speaker :** Mr. Amalesh Majumdar, you may elicit certain nformation from the Minister instead of giving any information. The Minister ias already said that without notice he cannot give any answer. It is useless utting these questions as he is not in possession of the facts.

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদার ঃ** মন্ত্রীমহাশয় বলেছেন চার্জ, সাবচার্জ বিবেচনা করে উপযুক্ত ্যবস্থা অবলম্বন করা হচ্ছে। আমি সেই পরিপ্রেক্ষিতে জানতে চাইছি আমাদের এই থানায় লার্জ াইজ মার্কেটিং কো-অপারেটিভে কোন কাজ হচ্ছে না। দুর্নীতির জন্য লক্ষ লক্ষ টাকা অপচয় হচ্ছে। ই যে তদন্ত করা হয়েছে এবং তার পরিপ্রেক্ষিতে যে সুপারিশ করেছেন অবিলম্বে সেটা কার্য্যকরী রার জন্য ব্যবস্থা অবলম্বন করবেন কিনা ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** নিশ্চয় করবো।

## রামপুরহাট মহকুমা হাসপাতাল

*516. (Admitted question No. *1644.)

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রামপুরহাট (বীরভূম) মহকুমা হাসপাতালের ক্ষয়রোগ (টি, বি,) বিভাগের জন্য নির্দিষ্ট কোনও গাড়ী বরাদ্দ আছে কিনা এবং থাকিলে উক্ত গাড়ী কে কে ব্যবহার করেন,

(খ) ঐ হাসপাতালের রেডিওলজিস্ট কতদিন হইতে নাই এবং কতদিনের মধ্যে রেডিওলজিষ্ট যাইবে বলিয়া আশা করা যায় ;

(গ) ঐ হাসপাতালের এক্স-রে যন্ত্রটি কতদিন বিকল হইয়া আছে এবং এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন ;

(ঘ) ঐ হাসপাতালের ক্ষয়রোগ চিকিৎসার জন্য প্রয়োজনীয় ঔষধপত্র সব সময় পাওয়া যায় কিনা এবং না যাইলে তাহার কারণ কি, এবং

(ঙ) উক্ত হাসপাতালে বর্তমানে টি, বি, রোগীর সংখ্যা কত ?

**Shri Nani Bhattacharya :**

(ক) আছে।

উক্ত হাসপাতালের ডাক্তার এবং অন্যান্য সংশ্লিষ্ট কর্মচারীগণ।

(খ) ১৯৬৯ সালের অক্টোবর মাস হইতে। এখন সঠিক বলা সম্ভব নহে। বীরভূম জেলা হাসপাতালের রেডিওলজিষ্টকে সপ্তাহে তিন দিন এই স্থানে কাজ করিবার নির্দেশ দেওয়া হইয়াছে।

(গ) এক্সরে যন্ত্রটি বর্তমানে চালু আছে।

(ঘ) নিয়মিতভাবে পাওয়া যায়।

(ঙ) পুরাতন এবং নূতন মিলিয়া ১৯৬৯ সালে ১২৯২জন রোগী চিকিৎসিত হইয়াছেন।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল:** সেখানে যে গাড়ী আছে সেটা কি রোগীদের ব্যবহারের জন্য, না ডাক্তার ইত্যাদিদের জন্য?

**শ্রীননী ভট্টাচার্য:** এই গাড়ী ডাক্তার ও কর্মচারীদের ব্যবহারের জন্য।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল:** এটা কি ঐ বিভাগের জন্য কেবল নির্দিষ্ট করা নয়?

**শ্রীননী ভট্টাচার্য্য:** ঐ Clinic-এর জন্য নির্দিষ্ট করা।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল:** ঐ হাসপাতালে অনেকদিন থেকে Radiologist নেই এবং যক্ষ্মারোগের চিকিৎসার জন্য Radiologist না থাকলে চিকিৎসা হয় না। সেজন্য সেখানে একজন স্থায়ী Radiologist কতদিনের মধ্যে আপনি নেবেন?

**শ্রীননী ভট্টাচার্য্য:** Radiologist-এর সংখ্যা যা আমাদের আছে তাতে জেলা, মহকুমা হাসপাতাল, Primary Health Centre—যেখানে T. B. Clinic আছে, X-ray আছে—সে সমস্ত জায়গায় Radiologist পাঠাবার মত সংখ্যা নেই। সেজন্য আমরা Radiographer training-এর ব্যবস্থা করেছি যাতে Radiologist-এর অভাবে Radiographer পাঠান যায়। সেজন্য সিউড়ি থেকে সপ্তাহে ২।১ দিন এসে তিনি X-ray করবেন এবং সেদিন রোগীরা সব আসবেন—এইরকম ব্যবস্থা আমার নিজের Constituency-তেও আছে।

[1-40—1-50 p.m.]

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল:** মন্ত্রীমহাশয়কে আর একটি কথা জিজ্ঞাসা করতে চাই। যক্ষ্মা রোগীদের চিকিৎসার জন্য কম্বাইও হাও দিয়েছেন বলেছেন এবং তাঁরা নানা অসুবিধার মধ্যে কাজ করে থাকেন বলেছেন, কিন্তু রামপুরহাটে, অনেকক্ষেত্রে আমরা বাস্তব অভিজ্ঞতা থেকে দেখেছি, গাড়ীর অসুবিধা থাকায় রোগীরা ঠিকমত আসতে পারেনা, যারা রোগগ্রস্ত তারা ঔষধ না পাওয়ার জন্য অনেক সময় দূর থেকে এসে ফিরে যায়, এইভাবে তাদের নানারকম কষ্ট হয়। সেইজন্য আমি আবার আপনার মাধ্যমে আমাদের সদাশয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যেন রামপুরহাটের জন্য একজন রেডিওলজিষ্ট পাঠাবার ব্যবস্থা করেন।

**মিঃ ডেপুটি স্পীকার:** It has been answered.

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল:** (গ) সম্পর্কে আমার প্রশ্ন হল হাসপাতালে এক্স-রে যন্ত্র যেটা চালু থাকার কথা সেটা কি এখন ঠিকমত চালু আছে, না মাঝে মাঝে ঐ রেডিওলজিষ্ট না থাকার মত কখন চলে, কখন চলেনা এই অবস্থায় আছে?

**শ্রীননী ভট্টাচার্য:** এক্স-রেটি এখন চালু আছে তবে মাঝে মাঝে বিগড়ে যায় এবং বিভিন্ন জায়গায় এইরকম হয়। সেইজন্য বিভিন্ন লিডিং রেডিওলজিষ্ট নিয়ে একটা সাব কমিটি করা হয়েছে তাদের বিভিন্ন জোনে ভাগ করে এই সব এক্স-রে মেসিন দিয়ে এফিসিয়েণ্টলি কি করে কাজ করা যায়—তারজন্য এই বিশেষজ্ঞ কমিটি করে দিয়ে তাদের মধ্যে দায়িত্ব ভাগ করে দেওয়ার ব্যবস্থা করেছি এবং এটা আণ্ডার এ্যাকটিভ কনসিডারেশনে আছে।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল:** আমি জিজ্ঞাসা করতে চাই যে, এই যক্ষ্মাগ্রস্ত রোগীদের ঔষধ কতদিন ধরে নেই, এখানে ঔষধপত্র কতদিন ধরে বন্ধ হয়ে আছে সে সম্পর্কে মন্ত্রীমহাশয় জানাবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য:** এই প্রশ্নের জবাব দিয়েছি। ঔষধপত্র যদি না পাওয়া যায়, কোন সময় যদি অভাব পড়ে তাহলে তার সাবষ্টিটিউট ড্রাগের ব্যবস্থা আছে।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্র:** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই রামপুরহাট মহকুমা যক্ষ্মারোগী চিকিৎসা কেন্দ্রে কতটি শয্যা আছে ?

**শ্রীননী ভট্টাচার্য্য:** মুশকিল হচ্ছে মাননীয় সদস্য রামপুরহাটের নন তাই এই প্রশ্ন করলেন। ওখানে কোন শয্যা নেই, ওটা একটি ক্লিনিক।

**শ্রীনিরঞ্জন ভদ্র:** মাননীয় মন্ত্রীমহাশয় জানেন যে মফঃস্বলে বহু হাসপাতালে রেডিওলজিষ্ট নেই, তার ফলে রোগীদের গুরুতর অসুবিধা হয়। অথচ কলকাতায় কতকগুলি হাসপাতালে প্রয়োজনের তুলনায় বেশী সংখ্যক রেডিওলজিষ্ট আছে। সেখানে মফঃস্বলের অভাবের কথা চিন্তা করে তাদের পাঠাবার ব্যবস্থা করবেন কিনা ? কিছুদিন আগে মেনসন কেসেও আমি আপনার এ সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করেছিলাম।

**শ্রীননী ভট্টাচার্য:** কলকাতার বিভিন্ন হাসপাতালে যেসব রেডিওলজিষ্ট কাজ করে তাদের প্রয়োজন কলকাতায় আছে। তবে যেখানে হয়ত দু'জন আছে সেখানে একজনকে সরিয়ে দেওয়ার পরিকল্পনা আছে। কলকাতা থেকে যাতে মফঃস্বল হাসপাতালে রেডিওলজিস্ট পাঠাতে পারি সেইরকম প্রচেষ্টা যথেষ্টই আছে কিন্তু তা সত্বেও পারছি না।

**Shri Muhammed Khuda Buksh:** Arising out of the answer that in view of the paucity of Radiologist he sends Radiographer, will the Hon'ble Minister be pleased to enlighten the House as to the technical qualification of a Radiographer ?

**শ্রীননী ভট্টাচার্য:** নোটিশ দিলে বলতে পারবো।

**শ্রীঅনিল মুখার্জী:** মাননীয় মন্ত্রীমহাশয় বলবেন কি, তিনি বলেছেন যে বাংলাদেশের বিভিন্ন অঞ্চলে তিনি রেডিওলজিস্ট পাঠাবার ব্যবস্থা করছেন। আপনি কি জানেন বাঁকুড়া সম্মেলনী মেডিক্যাল কলেজ সেখানে এর কোন অভাব আছে কিনা ?

**মিঃ ডেপুটি স্পীকার:** The question does not arise.

## বার্ধক্যভাতা বাবদ ব্যয়

***517** (Admitted question No. *1665.)

**শ্রীআজিজুর রহমান:** ত্রাণ ও সমাজ কল্যাণ ( সমাজ কল্যাণ ) বিভাগের মন্ত্রিমহাশয়

অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গত ১৯৬৭-৬৮ ও ১৯৬৮-৬৯ আর্থিক বৎসরে এই রাজ্যে বার্ধক্য ভাতার ( ওল্ড এজ পেনসন ) জন্য মোট কত টাকা ব্যয় হয়েছে ?

**শ্রীকানাই ভৌমিক ঃ**

১৯৬৭-৬৮ সালে ১১,৯৫,১৯৩

১৯৬৮-৬৯ সালে ১৭,৫৪,৭১৯

মোট— ২৯,৪৯,৯১২ ব্যয় হয়েছে।

**শ্রীআজিজুর রহমান ঃ** আপনার কাছে কি জেলাওয়ারী কোন পরিসংখ্যাণ আছে।

**শ্রীকানাই ভৌমিক ঃ** আপনি তা চাননি, চাইলে নিশ্চয়ই দিতাম।

**শ্রীআজিজুর রহমান ঃ** আপনি যে বলেছেন ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯, এই ওল্ড এ্যাজ পেনশন যারা পেয়েছে, তারা কবে থেকে পেয়েছে ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** দরখাস্ত অনুমোদন হওয়ার পর পরের মাস থেকে তাদের দেওয়া হয়।

**শ্রীআজিজুর রহমান ঃ** আপনার কাছে আর কোন আবেদন আছে কিনা ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** অনেক আবেদন আছে।

**শ্রীসত্যব্রত ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমার একটা আন্ ষ্টার্ড প্রশ্নের উত্তরে যা বলেছেন, তাতে দেখেছি পাড়াগাঁয়ের লোককে সহর এলেকার লোক থেকে কম দেওয়া হয়, এটা সমানভাবে দেওয়া হবে কি ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** আপনি সেই কোশ্চেনের উত্তরে দেখেছেন যে আমরা একটা জেলা ভিত্তিতে কোটা ঠিক করে দিই জনসংখ্যার ভিত্তিতে।

**শ্রীঅনিলকুমার মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে, এই যে পেনশন দেবার পদ্ধতি আছে প্রথমে বি ডি ও, পরে ডিষ্ট্রীক্ট ম্যাজিষ্ট্রেট, তারপরে আপনার কাছে ঘুরে ঘুরে যায় এতে অনেক দেরী হয়, এই পেনশন দেবার পদ্ধতি সরলীকরণ করবেন কি ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** মাননীয় সদস্যর যদি কোন সাজেসান থাকে আমাকে তা জানালে আমি বাধিত হব।

## ক্যান্সার আক্রান্ত রোগীর সংখ্যা

***518.** (Admitted question No. *1729.)

**শ্রীগঙ্গাপদ কুঙর ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে ক্যান্সারে আক্রান্ত রোগীর সংখ্যা কত,

(খ) বর্তমানে ক্যান্সার রোগাক্রান্ত ব্যক্তিদের চিকিৎসার জন্য কতগুলি শয্যা আছে ;

(গ) পশ্চিমবঙ্গে ক্যান্সার রোগ নির্ণয় কেন্দ্রের সংখ্যা কত ; এবং

(ঘ) বর্তমানে এই রাজ্যে ক্যান্সার রোগ নিরাময়ের কি কি ব্যবস্থা আছে ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ**

(ক) সঠিক পরিসংখ্যাণ জানা নাই। তবে ১৯৬৭ ও ১৯৬৮ সালে চিকিৎসিত ক্যান্সার রোগীর সংখ্যা নিম্নরূপ ছিল :—

১৯৬৭ ... ... ৩৮৩৩ জন।

১৯৬৮ ... ... ৩২৬৪ জন।

(খ) ২২৭টি।

(গ) ৮টি।

(ঘ) থেরাপিউটিক (Theraputic) শল্য চিকিৎসা ও রেডিয়াম চিকিৎসার ব্যবস্থা আছে।

**ডাঃ নিরঞ্জন ভদ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, বর্তমানে ক্যান্সার রুগী ভর্তি করিবার কি কি নিয়ম আছে ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** সেখানে একটা বিশেষজ্ঞ নিয়ে বোর্ড আছে তারা সপ্তাহে একদিন বসেন। যে সমস্ত রোগী যান তাদের পরীক্ষা করেন এবং প্রয়োজন হলে তাদের হাসপাতালে ভর্তি করে নেন। অবশ্য সিট না থাকলে ওয়েটিং লিষ্টে তাদের রাখা হয়।

**ডাঃ নিরঞ্জন ভদ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যে, ক্যান্সার রোগ দুরারোগ্য হলেও আজকাল প্রাথমিক অবস্থায় যদি রোগ নির্ণয় করা যায় এবং চিকিৎসার ব্যবস্থা করা হয় তাহলে রোগ সেরে যেতে পারে। সেজন্য আমি বলব যে প্রত্যেক হাসপাতালে এই ক্যান্সার রোগ নির্ণয় করবার জন্য প্রাথমিক ব্যবস্থা করবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** ৮টি রোগ নির্ণয় কেন্দ্র আছে ক্যান্সারের, কলকাতায় যে সমস্ত মেডিকেল কলেজ হাসপাতাল আছে—সেখানে এই রোগ নির্ণয় কেন্দ্র আছে।

**ডাঃ নিরঞ্জন ভদ্র ঃ** এই রোগ নির্ণয় কেন্দ্র জেলাভিত্তিক করবার কোন চেষ্টা আপনি করছেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** তা সম্ভবপর নয় ? উত্তরবঙ্গে একটা ক্যান্সার রোগ নির্ণয় কেন্দ্র খোলা উচিত বলে আমি মনে করি। সেইভাবে চেষ্টা করা হচ্ছে বর্দ্ধমান ডিভিসনের ঐ জেলাটা বাঁকুড়া মেডিকেল কলেজে যে ক্যান্সার রোগ নির্ণয় কেন্দ্র আছে তার দ্বারা coverd হচ্ছে। ঐ region এর লোকদের অসুবিধার মধ্যেও কিছুটা সুবিধা হচ্ছে।

**ডাঃ এ, এ, এম, ও, গণি ঃ** কোন Diagnostic clinic বন্ধ হয়ে গেছে কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** এরকম কোন খবর আমার কাছে নাই।

**ডাঃ এ, এ, এম, ও, গণি ঃ** চন্দননগর Cancer Dignostic Institute সম্বন্ধে কিছু জানেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য ঃ** আমার কাছে যে খবর আছে তা এখনও চলছে।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান ঃ** ঐ যে ৮টা ক্যান্সার রোগ নির্ণয় কেন্দ্রের কথা বললেন—সে কেন্দ্র কোথায় কোথায় আছে—জানাবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** কলকাতার উপর আছে ৬টী আর দুটো কলকাতার বাইরে। চিত্তরঞ্জন ক্যানসার রিসার্চ ইনষ্টিটিউট, কলকাতা ; মেডিকেল কলেজ হাসপাতাল, কলকাতা ; এস-এস-কে-এম-হাসপাতাল, কলকাতা ; এন-আর-এ মেডিকেল কলেজ হাসপাতাল, কলকাতা ; আর-জি-কর-মেডিকেল কলেজ হাসপাতাল, কলকাতা ; ন্যাশান্যাল মেডিকেল কলেজ হাসপাতাল, কলকাতা ; বাঁকুড়া সম্মিলনী মেডিকেল কলেজ হাসপাতাল, বাঁকুড়া ; চিত্তরঞ্জন ন্যাশন্যাল ক্যানসার রিসার্চ সেণ্টার, চন্দননগর। এই আটটী জায়গায় এই রোগ নির্ণয় কেন্দ্র আছে।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান :** এছাড়া উত্তরবঙ্গের জন্য কোন কেন্দ্রের ব্যবস্থা আপনি করবেন কি ?

**মিঃ ডেপুটি স্পিকার :** উত্তরবঙ্গ পশ্চিমবঙ্গেরই মধ্যে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা :** আপনি মোট ২২০টী ক্যান্সার বেডের কথা বললেন। আর কোন ক্যান্সার হাসপাতালে বেড বাড়াবার চেষ্টা আপনি করছেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** সম্প্রতি করছি না। তবে আমরা কিছু Cancer bed বাড়িয়েছি। আর-জি-করে চারটী বেডমাত্র, চিত্তরঞ্জন ন্যাশনাল ক্যান্সার রিসার্চ সেণ্টার, চন্দননগর—সেখানে ৩৪টী বেড্ আছে। চিত্তরঞ্জন ক্যান্সার রিসার্চ ইনষ্টিটিউটে আছে ১৬১টী বেড, কলকাতা মেডিকেল কলেজে আছে ২৮টী বেড। এই সব মিলে ২২০টি বেড। এখন আর ক্যান্সার বেড বাড়াবার মত ব্যবস্থা নাই।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায় প্রধান :** উত্তরবঙ্গের কথা বললে খারাপ শোনায়, তবু বলতে বাধ্য হচ্ছি—উত্তরবঙ্গের সঙ্গে যোগাযোগ ব্যবস্থা যে রকম আছে, তাতে সেই এলাকায় এই ক্যান্সার রোগ নির্ণয় কেন্দ্র কতদিনের মধ্যে খোলা হবে বলে আপনি মনে করেন ?

**শ্রীননী ভট্টাচার্য্য :** উত্তরবঙ্গে যাতে শীঘ্র একটী কেন্দ্র খোলা হয়-- তার জন্য বলেছি, active consideration ইতিমধ্যে শেষ হয়েছে। ওখানে শুধুমাত্র একটী ক্যান্সার রোগ নির্ণয় কেন্দ্রই খোলা হবে না, যাতে সেখানে রোগ চিকিৎসারও ব্যবস্থা করা যায় তারও চেষ্টা করা হচ্ছে।

## চিলড্রেন্স কোর্ট

***519.** (Admitted question No. *640.)

**শ্রীসনৎকুমার রাহা :** ত্রাণ ও সমাজ কল্যাণ ( সমাজ কল্যাণ ) দপ্তরের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, শিশু আইন অনুসারে এই রাজ্যে চিলড্রেন্স কোর্ট কয়টি আছে এবং কোথায় কোথায় ?

**শ্রীকানাই ভৌমিক :** বর্ত্তমানে শিশু আইনের অধীনে কলিকাতায় মাত্র একটি শিশু আদালত আছে। উহার ঠিকানা নিম্নে দেওয়া হইল—

শিশু আদালত
৪৫, আচার্য্য জগদীশ চন্দ্র রোড
কলিকাতা—১৪

**শ্রীসনৎকুমার রাহা :** এই যে Childrens, Court এটা বাংলাদেশের মধ্যে মাত্র কলিকাতায় একটা আছে। মুর্শিদাবাদে একটা borstal—শিশু ভবন—অনেক কয়টী আছে। সেখানে

একটা Children's Court করবার পরিকল্পনা ছিল, সেই সম্পর্কে সরকারের কোন বিবেচনা আছে কি না ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** শুধু বহরমপুরেই নয়, বর্ধমান, হুগলী ও মুর্শিদাবাদের বহরমপুরে এইসব জায়গায় Juvenile Court করবার জন্য সরকার চিন্তা করছেন এবং সেটা সরকারের বিবেচনাধীন আছে। হাওড়াতেও আমরা একটা Juvenile Court করবার চেষ্টা করছি। এটা এখন Judicial Department-এর বিবেচনাধীন আছে। এ বিষয়টার জন্য আমাদের ১৯৭০-৭১ সালের বাজেট প্লানের মধ্যে কিছু টাকাও ধরা হয়েছে।

**শ্রীসনৎকুমার রাহা ঃ** এ বছর একটা, ও বছর একটা—এইভাবে পর পর ২/৩ বছরের মধ্যে কি এই চিলড্রেনস কোর্ট, জুভেনাইল কোর্টগুলি চালু হবে ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** এই ব্যাপারে আমাদের সমাজ কল্যাণ দপ্তর থেকে বিচার বিভাগীয় দপ্তরের কাছে পাঠানো হয়েছে এবং তাদের কনসিডারেসনে আছে।

**শ্রীসনৎকুমার রাহা ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই চিলড্রেনস্ কোর্টে যে কনভিকসন হয় তার মেয়াদ অন্তে যে সব ছেলেদের ছেড়ে দেয়া হয় তাদের কি এমন রায় দেয়া থাকে না যে অন্য প্রদেশ থেকে যদি চিলড্রেন কেউ আসে আফটার দি পিরিয়াড অব টার্মিনেসন তাদের সেই রাজ্যে পাঠিয়ে দেবার ব্যবস্থা সরকার থেকে করা হবে।

**শ্রীকানাই ভৌমিক ঃ** এটা জটিল প্রশ্ন, অনেক বিবেচনা সাপেক্ষ।

**শ্রীঅনিল মুখার্জী ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, যে সমস্ত জুভেনাইল অফেন্স হচ্ছে সেগুলি প্রতিরোধ করার কথা সরকার চিন্তা করছেন কিনা ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** এ হচ্ছে সামগ্রিক প্রবলেম্, সমাজে সমস্যার সমাধান না হলে এর প্রতিকার হবে না।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** আমরা শুনেছিলাম যে লিলুয়ায় একটা জুভেনাইল কোর্ট ছিল, সেটা কি এখনও আছে ?

**শ্রীকানাই ভৌমিক ঃ** লিলুয়ার কোর্টটা এখন উঠে এসেছে, কিন্তু হাওড়ায় আর একটা কোর্ট করা সম্পর্কে সিদ্ধান্ত নেয়া হচ্ছে এবং বিচার বিভাগীয় যে দপ্তর তারা এই বিষয়ে ম্যাকটিভ কনসিডারেসন করছেন। আমরা আমাদের বাজেটে ৫০ হাজার টাকা এইজন্য ধরে রেখেছি।

## সরকারী ফ্ল্যাটসমূহের ভাড়া

***520.** (Admitted question No. *1412.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** গৃহনির্মাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, এলাকা, ঘরের সংখ্যা ও আয়তন এবং অন্যান্য সুযোগ সুবিধার তারতম্য অনুসারে কলিকাতায় সরকারী ফ্ল্যাটের ভাড়া নির্ধারিত হয় কিনা ?

**শ্রীসোমনাথ লাহিড়ী ঃ** না ; নির্মাণ ব্যয় অনুযায়ী ভাড়া নির্ধারিত হয়।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** নিশ্চয়ই ছোট ঘর তৈরী করতে কম খরচ হয় এবং বড় ঘর তৈরী করতে বেশী খরচ হয়। সেটা যদি নিরীখ হয় তাহলে মন্ত্রীমহাশয় কি জানাবেন যে এল, আই, জি স্কীমে দুটো শোবার ঘর সমেত ৩৭৬ বর্গফুট-এর ভাড়া গড়ে মাসিক ১০০ টাকা হয়েছে, সরকারী কর্মচারীদের ক্ষেত্রে এই রকম দুটো নিয়মিত ঘরের ক্ষেত্রে ৩৭৬ বর্গ ফুটের ভাড়া ৪০ টাকা এবং দুটো শয়নঘর ৫৫৬ বর্গ ফুটের ক্ষেত্রে ভাড়া ৬০ টাকা এই রকমভাবে ভাড়া ধার্য হয়েছে এবং মন্ত্রীমহাশয় কি আরো জানেন যে সরকারী কর্মচারীদের ক্ষেত্রে প্রমাণ তিন কামরা বিশিষ্ট ফ্ল্যাট যেখানে তিনটে শয়নঘর আছে এবং ১০১২ বর্গফুট ফ্লোর স্পেস আছে তার ভাড়া ১০০ টাকা ধার্য করা হয়েছে এগুলি কি জানেন ?

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** হ্যাঁ, জানি। নির্মাণ ব্যয় মানে জমির দামও তার মধ্যে ধরা হয়, লোয়ার ইনকাম গ্রুপের ফ্ল্যাটের ব্যাপারে জমির দাম, নির্মাণ ব্যয়ের মধ্যে ধরে ভাড়া সাব্যস্ত করা হয় নো প্রফিট নো লস বেসিসে। সরকারী কর্মচারীদের ফ্ল্যাটের ভাড়ায় একটা অনুদান তাঁরা পান, সেটায় সাধারণতঃ জমির দামটা মাপ করা হয়, ফলে নির্মাণের খরচ অনেক কম হয়, তার ফলে তাঁদের ভাড়া অনেক কম হয়।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** এখন যেটা দেখা যাচ্ছে ৪০ টাকা এবং ৬০ টাকায় সরকারী কর্মচারীরা যে ফ্লাটগুলি পাচ্ছেন তার চেয়ে অনেক কম ফ্লোর স্পেসে থাকা সত্বেও ১০০ টাকা ভাড়া দিয়ে এল, আই, জি, স্কীমের ফ্ল্যাটগুলি ভাড়া দেয়া হয়েছে। তাদের ভাড়া পুনর্নির্ধারিত করা প্রয়োজন।

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** যতক্ষণ না সরকারী নীতি বদলাচ্ছে যে সরকারী কর্মচারীদের ফ্ল্যাট তৈরীর ব্যাপারে জমির দামও ধরা হবে ততক্ষণ পর্যন্ত এই প্রশ্ন ওঠে না।

## Siliguri Municipality

***522.** (Admitted question No. *1583.) **Shri PREM THAPA**: Will the Minister-in-charge of the Local Self-Government Department be pleased to state—

(a) the reasons of supersession of Siliguri Municipality and

(b) the likely date of election ?

**Shri Somnath Lahiri**:

(a) The reasons are given in details in the Government Order No. 1661/M. IM-93/68, dated the 31st May, 1969, a copy of which is placed on the Library table.

(b) Not possible to give any idea now as this is dependent on proper examination of the legal position. This is being done now.

## লিপিকা কো-অপারেটিভ প্রেসের বিরুদ্ধে অভিযোগ

***528.** (Admitted question No. *1937.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জে অবস্থিত লিপিকা নামক কো-অপারেটিভ প্রেসে সম্প্রতি কিছু দুর্নীতি এবং অর্থের অপচয় ধরা পড়িয়াছে ; এবং

(খ) সত্য হইলে সরকার ঐ সম্বন্ধে কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন ?

**Shri Kanai Bhowmik :**

(ক) হ্যাঁ।

(খ) সহ-নিয়ামক মহাশয় ( মুর্শিদাবাদ ) এ বিষয়ে তদন্ত করিবার জন্য সুপারিন্টেন্ডেন্ট অব পুলিশকে অনুরোধ করিয়াছেন এবং এ বিষয়ে জেলা শাসককেও অবহিত করিয়াছেন।

[ 2-00—2-10 p.m ]

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** কি ধরণের দুর্নীতি হয় জানতে পেরেছেন কি ?

**শ্রীকানাই ভৌমিক :** দুর্নীতি নানা ধরণের আছে। তার মধ্যে প্রধান যেটা দেখা যাচ্ছে সেটা হচ্ছে যেসমস্ত জিনিসপত্র খরিদ করেছে সেই সমস্ত খরিদে কারচুপি এবং রসিদে কারচুপি ইত্যাদি এই সব ধরা পড়েছে।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** কত টাকা অপচয় হয়েছে এবং কতদিন ধরে হচ্ছে এটা জানেন কি ?

**শ্রীকানাই ভৌমিক :** নোটীশ দিলে বলতে পারব। এখন পরিমাণ কত বলতে পারছি না, তবে তদন্ত করে পুলিশ যাতে এ্যাকসান নেয় তার ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** যে কার্য্য নির্বাহক কমিটির সদস্যবৃন্দের আমলে এই দুর্নীতি হয়েছিল তারা কি এখন বহাল আছে, না তাদের ছাটাই করা হয়েছে ?

**শ্রীকানাই ভৌমিক :** তদন্তের ফলে তার যে রায় হবে সেই অনুযায়ী ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** তদন্ত চলাকালে তারা যে কার্য্যনির্বাহক কমিটির সদস্য ছিলেন দুর্নীতির সময়ে, তারাই কি এখনও আছেন, না তাদের সরিয়ে দেওয়া হয়েছে ?

**শ্রীকানাই ভৌমিক :** নোটীশ চাই।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** আপনি কি জানেন এই দুর্নীতির সময় কার্য্যনির্বাহক কমিটির সদস্য যারা ছিলেন তারা সবাই কংগ্রেসের সভ্য ?

**শ্রীকানাই ভৌমিক :** এটা আপনি ভালই জানেন, আর আমাকে জিজ্ঞাসা করে লাভ নেই।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :** মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, এই সমবায় সমিতিগুলির ম্যানেজিং কমিটিতে যারা আছেন তাদের নামগুলি একটু পড়ে দেবেন ?

**শ্রীকানাই ভৌমিক :** দয়া করে আগে থেকে নোটীশ দেবেন, আমি পড়ে দেব।

## Held Over Questions

## উদ্বাস্তু কলোনিতে ক্ষুদ্রশিল্প প্রবর্তনের পরিকল্পনা

***245.** (Admitted question No. *900.)

**শ্রীকৃপাসিন্ধু সাহা :** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিভিন্ন উদ্বাস্তু কলোনিতে ক্ষুদ্র কুটিরশিল্প প্রবর্তনের জন্য রাজ্যসরকারের কোন পরিকল্পনা আছে কিনা , এবং

(খ) থাকিলে কোথায় কোথায় ও কি কি পরিকল্পনা করার বিষয় চিন্তা করিতেছেন ?

**Shri Tarun Kumar Sen Gupta :**

(ক) আর্থিক দুর্দশাগ্রস্ত কলোনিগুলিতে ক্ষুদ্র ও কুটিরশিল্প প্রবর্তনের বিষয়টি কমিটি অব্ রিভ্যু-এর বিবেচনাধীন।

(খ) কোথায় কোন প্রকল্প রূপায়িত হইবে তাহা ঠিক হয় নাই। হাঁস-মুরগী পালন, বিদ্যুৎ চালিত তাঁতে বস্ত্র প্রভৃতি উৎপাদন, বৃহৎ ইঞ্জিনিয়ারিং শিল্পের সহায়ক শিল্প, যথা ইলেকট্রনিকস্, বিদ্যুৎ চালিত পাখার যন্ত্রাংশ, অটোমোবাইল মেরামত প্রভৃতি প্রকল্পের বিষয় চিন্তা করা হইতেছে।

**শ্রীকৃপাসিন্ধু সাহা :** কবে নাগাদ এই পরিকল্পনাগুলির কাজ শুরু করবেন সেটা জানাবেন কি ?

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত :** এটা আমার পক্ষে বলা সম্ভব নয়। তবে কমিটি অব রিভ্যুর যে সাব কমিটি আছে তারা এগুলি বিবেচনা করছেন। তবে আমি এটুকু বলতে পারি যে মোটামুটি ৩০ কোটি টাকার পরিকল্পনা তারা করেছেন। তার মধ্যে ২ কোটি টাকা কমিটি অব রিভিয়ু পরিকল্পনা রেখেছেন এবং কমিটি অব রিভিয়ু সেই পরিকল্পনা অনুমোদন দিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দিয়েছে।

## হাসপাতাল, হেলথ সেণ্টার এবং সরকারী ডিসপেন্সারীর কাজকর্মের নিয়মিত রিপোর্ট

***413.** (Admitted question No. *1464.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাসপাতাল, হেলথ সেণ্টার বা সরকারী ডিসপেন্সারীগুলির কাজকর্মের কোন নিয়মিত রিপোর্ট প্রকাশিত হয় কি ; এবং

(খ) হইলে সর্বশেষ কবে উহা প্রকাশিত হইয়াছে ?

**Shri Nani Bhattacharya :**

(ক) নিয়মিত ঠিক নয়, তবে রিপোর্ট প্রকাশিত হয়।

(খ) ১৯৬৫ সালের সম্পূর্ণ ও ১৯৬৬ সালের আংশিক রিপোর্ট ১৯৬৮ সালে প্রকাশিত হইয়াছে। ১৯৬৮ সাল অবধি একটি সংক্ষিপ্ত রিপোর্ট, 'Health on the March' ১৯৬৯ সালের জুন মাসে প্রকাশিত হইয়াছে।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি লক্ষ্য করেছেন যে, কি ভয়াবহ অবস্থা বাংলাদেশের সেক্রেটারীয়েটে চলেছে। আমি অবশ্য সব দপ্তর সম্পর্কেই এইরকমভাবে কোয়েশ্চেনস দিয়েছি। ওয়ার্কিং রিপোর্ট, এ্যাডমিনিষ্ট্রেশান রিপোর্ট কিছুই আসে না, বছরের পর বছর চলে যায়। সেখানে সেক্রেটারী, এ্যাডিশ্যানাল, জয়েন্ট, ডেপুটি, এ্যাসিসটেন্ট সেক্রেটারী ইত্যাদি গাদা গাদা অফিসার রয়েছেন, কিন্তু কোন অফিসার কি করছেন বা কোন ডিপার্টমেন্ট কি করছেন কিছুই জানা যায় না। এমন অবস্থা যে ১৯৬৫ সালের সম্পূর্ণ রিপোর্ট বেরিয়েছে ১৯৬৮ সালে। আর ১৯৬৬ সালের আংশিক রিপোর্ট সেটা বেরিয়েছে ১৯৬৮ সালে। হেলথ অন দি মার্চ এতে কতকগুলি তথ্য ইতস্তত:, বিক্ষিপ্তভাবে দেওয়া হয়েছে। তা ছাড়া দেখা যাচ্ছে সংক্ষিপ্ত রিপোর্ট বেরিয়েছে ১৯৬৯ সালের জুন মাসে, অর্থাৎ কিছুই হয়না। অথচ বাংলাদেশে সেক্রেটারী, জয়েন্ট সেক্রেটারী, ডেপুটি সেক্রেটারী গাদা গাদা রয়েছে। বাংলাদেশের কোন দপ্তরে কি হচ্ছে বা আপনার দপ্তরে বিশেষ করে ওয়ার্কিং অব দি হসপিটালস কিভাবে হচ্ছে না হচ্ছে সেটা আপনি দয়া করে দেখবেন কি এবং বছরে বছরে যাতে বাজেটের সময় রিপোর্ট পাওয়া যায় সে ব্যবস্থা করবেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য্যঃ** যুক্তফ্রন্ট সরকারের আমলের ব্যাপার এটা নয়। যুক্তফ্রন্টের আমলেই প্রথম ১৯৬৭ সালে তাগাদা দিয়ে সংক্ষিপ্ত বা আংশিক রিপোর্ট বের করার চেষ্টা করা হয়। তারপরে ১৯৬৯ সালে ঐ 'হেলথ অন দি মার্চ' প্রকাশ করার ব্যবস্থা করা হয়। বিভিন্ন জায়গা থেকে রিপোর্ট সংগ্রহ করে একটি পূর্ণাঙ্গ রিপোর্ট প্রকাশ করা সম্পর্কে বলি যে, দীর্ঘকাল আগে এরকম রিপোর্টের সিসটেম ছিল। সাবসিডিয়ারী হেলথ সেণ্টার, হেলথ সেণ্টার, হাসপাতাল-- সাবডিভিশ্যানাল, ডিষ্ট্রিক্ট তাদের ওয়ার্কিং এর অবস্থা কি, এ সম্বন্ধে রিপোর্ট একেবারে মহকুমা থেকে জেলা, জেলা থেকে ডিষ্ট্রিক্ট, ডিষ্ট্রিক্ট থেকে ডিপার্টমেণ্টে আসার ব্যবস্থা বহুকাল আগে ছিল। কিন্তু দীর্ঘকাল যাবত সেটা হয়নি। সেগুলি আবার চালু করার ব্যবস্থা করতে হচ্ছে। তবে তারজন্য অনেক মহলে যন্ত্রণা দেখা দিয়েছে।

**ডাঃ নিরঞ্জন ভদ্রঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এইসব আংশিক বা পূর্ণাঙ্গ রিপোর্ট যা প্রকাশিত হয়েছে সেই অনুসারে যে ক্রটি বিচ্যুতি আছে সেগুলি সংশোধন করে কাজকর্ম চালাবার জন্য নির্দেশ দেবার কোন ব্যবস্থা আছে কি ?

**শ্রীননী ভট্টাচার্য্যঃ** এই ধরনের নির্দেশ আছে যে, যদি কোন জায়গা সম্বন্ধে ক্রটিপূর্ণ রিপোর্ট আসে তাহলে সঙ্গে সঙ্গে সংশোধন করে নেবার বা উর্দ্ধতন অফিসারদের নজরে আনার সঙ্গে সঙ্গে সেগুলিকে আবার অনুসন্ধান করার ব্যাপারে নির্দেশ সব সময় আছে, কিন্তু অনেক সময় হয়না।

## Starred Questions
(to which answers were laid on the table)

### হরিপাল থানায় স্বাস্থ্যকেন্দ্র

*523. (Admitted question No. *1623)

**শ্রীঅমলেশচন্দ্র মজুমদারঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলার হরিপাল থানায় কয়টি স্বাস্থ্যকেন্দ্র আছে ; এবং

(খ) গুলিপুর গ্রামে প্রস্তাবিত স্বাস্থ্যকেন্দ্রটি আজ পর্যন্ত স্থাপিত না হওয়ার কারণ কি ?

**The Minister for Health :**

(ক) দুইটি।

(খ) Approach road সহ উপযুক্ত স্থানের অভাবের জন্য এতদিন উক্তগ্রামে স্বাস্থ্যকেন্দ্রটি স্থাপন করা সম্ভব হয় নাই। অনুরূপ স্থান পাইবার পর বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

## মুর্শিদাবাদ জেলায় টেস্ট রিলিফ বাবত ব্যয়

*524. (Admitted question No.*1667)

**শ্রীআজিজুর রহমান ঃ** ত্রাণ ও সমাজ কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জিলার ১নং রানীনগর, ২নং রানীনগর, জলঙ্গী ও ডোমকল ব্লকে ১৯৬৯ সালের ১লা জুলাই হইতে ১৯৭০ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত কি পরিমাণ অর্থ ও খাদ্যশস্য টেষ্ট রিলিফ বাবত ব্যয় করা হয়েছে ?

**The Minister for Relief and Social Welfare (Relief) :**

এ সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত হইল।

## পরিবার পরিকল্পনাখাতে কেন্দ্রীয় অর্থবরাদ্দ

*525. (Admitted question No. *1606.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পরিবার পরিকল্পনাখাতে ১৯৬৭-৬৮ ও ১৯৬৮-৬৯ সালে ভারত সরকার কি পরিমাণ অর্থ এই রাজ্যের জন্য বরাদ্দ করিয়াছিলেন ; এবং

(খ) উক্ত অর্থের কি পরিমাণ অর্থ প্রকৃতপক্ষে ব্যয়িত হইয়াছে ?

**The Minister for Health :**

(ক) পরিবার পরিকল্পনা খাতে ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে ভারত সরকার নিম্নলিখিত পরিমাণ অর্থ এই রাজ্যের জন্য বরাদ্দ করিয়াছিলেন—

১৯৬৭-৬৮ সালে—১,৫৩,৮৫,০০০ টাকা।

১৯৬৮-৬৯ সালে—১,৮০,০০,০০০ টাকা।

(খ) উক্ত অর্থ বরাদ্দের নিম্নলিখিত পরিমাণ অর্থ ব্যয়িত হইয়াছে—

১৯৬৭-৬৮ সালে—১,৩৭,৫৮,০০০ টাকা।

১৯৬৮-৬৯ সালে—১,৬৮,৮৫,০০০ টাকা।

## যক্ষ্মা হাসপাতালে অনাবশ্যক শয্যা দখল

*526. (Admitted question No. *1615.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সরকার পরিচালিত বিভিন্ন যক্ষ্মা হাসপাতালে এমন রোগী বর্তমানে কতজন আছেন যাহারা ডিসচার্জ হইয়াও বেড দখল করিয়া আছেন ; এবং

(খ) উক্ত বিভিন্ন যক্ষ্মা হাসপাতালে যাহাদের রোগ আদৌ নিরাময় হইবে না এমন রোগীর সংখ্যা বর্তমানে কত ?

**The Minister for Health :**

(ক) ৫৬ জন।

(খ) ৮৯ জন।

## মুর্শিদাবাদ সদর হাসপাতালে রোগীর সংখ্যা বৃদ্ধি

*527. (Admitted question No. *1684.)

**শ্রীআজিজুর রহমান ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, মুর্শিদাবাদ জিলার সদর হাসপাতালে রোগীর সংখ্যা বর্তমানে অধিক বৃদ্ধি পাইয়াছে ;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ; এবং

(গ) এবিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন ?

**The Minister for Health** :

(ক) হঁ্যা।

(খ) বিশেষজ্ঞ কর্তৃক চিকিৎসার বন্দোবস্ত থাকায় জেলার সকল স্থান হইতে এই হাসপাতালে রোগী পাঠান হয়। ইহা ছাড়া ক্রমবর্ধমান লোক সংখ্যা এবং সাধারণ লোকের স্বাস্থ্য সচেতনতাও রোগী বৃদ্ধির কারণ।

(গ) (১) ১১৫-শয্যাবিশিষ্ট একটি জেনারেল হাসপাতাল প্রতিষ্ঠা করা হইয়াছে ;

(২) লালবাগে একটি নূতন মহকুমা হাসপাতাল স্থাপনের ব্যবস্থা হইতেছে ; এবং

(৩) পল্লী অঞ্চলে যথানিয়ম প্রয়োজনীয় স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করাও হইতেছে।

### Unstarred Questions

(to which written answers were laid on the table)

## বন্ধ মিল ও কারখানার সংখ্যা

467. (Admitted question No. 632 )

**শ্রীসনৎ কুমার রাহা ঃ** শ্রমবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে বন্ধ ( ক্লোজড্ ) মিল, কারখানার সংখ্যা কত ;

(খ) কি কারণে উক্ত মিল ও কারখানা বন্ধ আছে ,

(গ) ঐগুলি খুলিবার জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন ; এবং

(ঘ) এই বন্ধ মিলে ও কারখানায় কত শ্রমিক জড়িত আছেন ?

**The Minister for Labour :**

(ক) প্রশ্নটি অস্পষ্ট। সাম্প্রতিককালে বন্ধ মিল ও কারখানার সংখ্যা ১২৭।

(খ) আর্থিক সঙ্কট, শ্রমিক অশান্তি, ইত্যাদি।

(গ) শ্রমবিরোধ আইন অনুযায়ী চেষ্টা চলিতেছে।

(ঘ) ২০,৭৭১ জন।

## বহরমপুর থানার ভাণ্ডারদহ বিল

**468.** (Admitted question No. 650.)

**শ্রীসনৎ কুমার রাহা :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বহরমপুর থানার ভাণ্ডারদহ বিল এলাকায় সেচের জন্য যে সকল পাম্প ব্যবহার করা হইতেছে তাহা বিদ্যুতের সাহায্যে চালাইবার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা ?

**The Minister for Commerce and Industries :**

হাঁা, এইরূপ প্রস্তাব বিবেচনাধীন আছে।

## ফরাক্কা প্রকল্পের কাজ

**469.** (Admitted question No. 662.)

**শ্রীসনৎকুমার রাহা :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফরাক্কা প্রকল্পের কাজ কবে সম্পূর্ণ হইবে ; এবং

(খ) ইহা কি সত্য, বর্তমানে প্রকল্পের কাজ বিঘ্নিত হইতেছে, সত্য হইলে ইহার পরিণাম কি ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) বর্তমান কার্যক্রম অনুযায়ী এই প্রকল্পের কাজ ১৯৭০-৭১ সালের মধ্যে সম্পূর্ণ হইবার কথা।

(খ) হাঁা। ইহার ফলে নির্দিষ্ট সময়ের মধ্যে প্রকল্পের কাজ সমাপ্ত করা সম্ভব নাও হইতে পারে।

## বেহালায় এম আই জি স্কীমের ফ্ল্যাট

**470.** (Admitted question No. 716.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** গৃহনির্মাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেহালার পুরাতন কুকুর দৌড়ের মাঠে সরকারী কর্মচারীদের ও এম আই জি স্কীমের কত প্রকার ও কতগুলি ফ্ল্যাট আছে ;

(খ) কোন্ স্কীমের কোন্ কোন্ ফ্ল্যাটে কয়টি ঘর আছে ; এবং

(গ) প্রত্যেকটি ফ্ল্যাটের ভাড়া কত ?

**The Minister for Housing :**

(ক) সরকারী কর্মচারীদের জন্য ২৪টি প্রমাণ তিন-কামরাবিশিষ্ট, ১৬টি সাধারণ তিন-কামরাবিশিষ্ট, ৪৮টি প্রমাণ দুই-কামরাবিশিষ্ট ও ১২৮টি নিয়মিত দুই-কামরাবিশিষ্ট ফ্ল্যাট আছে। এম আই জি স্কীমে এখানে কোন ফ্ল্যাট নির্মাণ করা হয় নাই। তবে এল আই জি স্কীমে ২১৬টি নিয়মিত দুই-কামরাবিশিষ্ট ফ্ল্যাট নির্মাণ করা হইয়াছে। ইহা ছাড়া বস্তীবাসীদের জন্য ২০৮টি ছোট দু-কামরাবিশিষ্ট ফ্ল্যাট নির্মীয়মাণ আছে।

(খ) সরকারী কর্মচারীদের জন্য নির্মিত প্রমাণ তিন-কামরাবিশিষ্ট ফ্ল্যাটে তিনটি শয়নঘরসহ মোট ১,০১২ বর্গফুট, সাধারণ তিন-কামরাবিশিষ্ট ফ্ল্যাটে তিনটি শয়নঘরসহ মোট ৭৫৮ বর্গফুট স্থান, প্রমাণ দুই-কামরাবিশিষ্ট ফ্ল্যাটে দুইটি শয়নঘরসহ মোট ৫৫৬ বর্গফুট স্থান, নিয়মিত দুই-কামরাবিশিষ্ট ফ্ল্যাটে দুইটি শয়নঘরসহ মোট ৩৭৬ বর্গফুট স্থান সঙ্কুলান করা হইয়াছে। এল আই জি স্কীমে নিয়মিত প্রতিটি ফ্ল্যাটে দুইটি শয়নঘরসহ মোট ৩৭৬ বর্গফুট স্থান সঙ্কুলান করা হইয়াছে। বস্তীবাসীদের জন্য নির্মীয়মাণ প্রতিটি ফ্ল্যাটে দুইটি ঘরসহ মোট ২৮৪ বর্গফুট স্থান সঙ্কুলান করা হইয়াছে।

(গ) এল আই জি স্কীমে প্রতি ফ্ল্যাটের গড় মাসিক ভাড়া ১০০ টাকা ধার্য করা হইয়াছে। সরকারী কর্মচারীদের ক্ষেত্রে বিভিন্ন প্রকারের ফ্ল্যাটের মাসিক গড় ভাড়া নিম্নরূপ :

(১) প্রমাণ তিন-কামরা—১০০ টাকা অথবা মাহিনার ১০ শতাংশ, যাহা বেশি হয়,

(২) সাধারণ তিন-কামরা—৮০ টাকা অথবা মাহিনার ১০ শতাংশ যাহা বেশি হয়,

(৩) প্রমাণ দুই-কামরা—৬০ টাকা অথবা মাহিনার দশ শতাংশ যাহা বেশি হয় ; এবং

(৪) নিয়মিত দুই-কামরা—৪০ টাকা অথবা মাহিনার দশ শতাংশ যাহা বেশি হয়।

ইহা ছাড়া ভাড়াটিয়া সরকারী কর্মচারিগণ বাড়ি ভাতা পান না।

বস্তীবাসীদের জন্য নির্মিত ফ্ল্যাটের বণ্টন ব্যবস্থা ও ভাড়া সম্বন্ধে চূড়ান্ত সিদ্ধান্ত এখনও গ্রহণ করা হয় নাই।

## সরকারী স্কুল-কলেজ ও শিল্পসংস্থায় ঘেরাও

**471.** (Admitted question No. 812.)

**শ্রীআজিজুর রহমান ঃ** স্বরাষ্ট্র ( রাজনৈতিক ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, এই রাজ্যে ১৯৬৯ সালের ১লা মার্চ হইতে ডিসেম্বর পর্যন্ত কতগুলি সরকারী শিল্পসংস্থা, স্কুল ও কলেজ ও কতগুলি বেসরকারী শিল্পসংস্থা, স্কুল ও কলেজসমূহে ঘেরাও অনুষ্ঠিত হইয়াছিল ?

**The Minister for Home (Political) :**

উক্ত সময়ে অনুষ্ঠিত ঘেরাও-এর সংখ্যা নিম্নে প্রদত্ত হইল :—

সরকারী শিল্পসংস্থা—৭৪

সরকারী স্কুল ও কলেজ—২১

বেসরকারী শিল্পসংস্থা—৬৮৯

বেসরকারী স্কুল ও কলেজ—৪৮

**Construction of a distributary from D.V.C. Canal No. MC 3**

**472.** (Admitted question No. 879.)

**Shri ASWINI ROY** : Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) if it is a fact that some land has been acquired in the Pairagpur mouza in the Kaksa Anchal in the Durgapur subdivision in the district of Burdwan for the construction of a distributary from DVC Canal No. MC 3 ; and

(b) if so, (i) when the construction of the said distributary is likely to be completed, and (ii) the total acreage of land irrigated thereby ?

**The Minister for Irrigation and Waterways** : (a) Yes.

(b) (i) The scheme of the distributary is still under investigation and the construction work will be taken up after finalisation of the scheme.

(ii) About 4,400 acres of land.

**নদীয়া জেলায় সেচ ও জলনিকাশী প্রকল্প**

**473.** (Admitted question No. 996.)

**শ্রীসুবলচন্দ্র মণ্ডল** : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান আর্থিক বৎসরে নদীয়া জেলায় কোন্ কোন্ সেচ এবং জলনিকাশী প্রকল্প সম্পন্ন করা হইবে বলিয়া আশা করা যায়,

(খ) ঐ প্রকল্পগুলির কোন্টি কোন্ থানায় অবস্থিত ; এবং

(গ) ঐ প্রকল্পগুলির কোন্টি দ্বারা কি পরিমাণ জমি উপকৃত হইবে ?

**The Minister for Irrigation and Waterways** :

(ক) ও (খ) বর্তমান আর্থিক বৎসরে নিম্নলিখিত তিনটি জলনিকাশী প্রকল্পের কাজ আরম্ভ করা হইয়াছে বা হইতেছে :

(১) রানাঘাট থানায় কাচুয়া বিল ও নাষ্টার বিল-এর জলনিকাশ এবং ৩নং হাঙর খালের পুনর্বিন্যাস প্রকল্প ;

(২) হাঁসখালি ও রানাঘাট থানায় ট্যাংরা খাল উন্নয়ন প্রকল্প ; এবং

(৩) করিমপুর থানায় নবছাড়া খালের পুনর্বিন্যাস ও স্লুইস নির্মাণ প্রকল্প।
কোনটিরই কাজ বর্তমান বৎসরে শেষ হইবে না। কোন সেচ প্রকল্প গ্রহণ করা হয় নাই।

(গ) উক্ত প্রকল্পগুলির দ্বারা যথাক্রমে ২১.০৫ বর্গমাইল, ১৪.৩১ বর্গমাইল এবং ৪.৩৮ বর্গমাইল জমি উপকৃত হইবার কথা।

**শ্যামপুর থানায় বন্দুকের লাইসেন্সপ্রাপ্ত ব্যক্তির সংখ্যা**

**474.** (Admitted question No. 1081.)

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষ** : স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি,

১৯৬৯ সালের মার্চ মাস হইতে ডিসেম্বর মাস পর্যন্ত হাওড়া জেলার শ্যামপুর থানায় কতজন ব্যক্তিকে বন্দুকের লাইসেন্স দেওয়া হইয়াছে ?

**The Minister for Home (Police) :**

বারজন।

## খড়গ্রাম থানার বড়পড়ির নালা সংস্কারের ব্যবস্থা

**475.** (Admitted question No. 1154.)

**শ্রীসনৎকুমার রাহা :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে খড়গ্রাম থানার অন্তর্গত সাদোল অঞ্চলে অবস্থিত বড়পড়ির নালা যাহা প্রায় দু-মাইল লম্বা সেই নালাটির সংস্কার করিলে প্রায় ৩ হাজার বিঘা জমির ফসল রক্ষা পাইবে ; এবং

(খ) অবগত থাকিলে ঐ নালাটি সংস্কারের জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) হ্যাঁ।

(খ) বড়পড়ির নালার পলি অপসারণের কাজ আরম্ভ করার ব্যবস্থা করা হইয়াছে।

## বসিরহাট মহকুমা হাসপাতাল

**476.** (Admitted puestion No. 1176.)

**শ্রীগণেশচন্দ্র মণ্ডল :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বসিরহাট মহকুমা হাসপাতালে বর্তমানে শয্যাসংখ্যা কত ;

(খ) ঐ হাসপাতালে কতজন ডাক্তার ও নার্স আছেন , এবং

(গ) ঐ হাসপাতালে চিকিৎসক, শয্যাসংখ্যা বাড়ানোর কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**The Minister for Health :**

(ক) ১০০।

(খ) ৭ জন ডাক্তার ও ২৯ জন নার্স ।

(গ) না।

## হাওড়া জেলায় স্কুলের পরিচালক সমিতি গঠন

**477.** (Admitted question No. 1194.)

**শ্রীকালীপদ মণ্ডল :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রুলস ফর ম্যানেজমেন্ট অফ রিকগনাইজড নন-গভর্ণমেণ্ট ইনষ্টিটিউশন, ১৯৬৯, অনুসারে হাওড়া জেলার কতগুলি স্কুলের নূতন পরিচালক সমিতি ২১এ জানুয়ারী, ১৯৭০ তারিখের মধ্যে গঠিত হইয়াছে ?

**The Minister for Education :**

৬৯টি মাধ্যমিক বিদ্যালয়ের পরিচালক সমিতি নূতন নিয়মানুসারে ২১এ জানুয়ারি, তারিখের মধ্যে গঠিত হইয়াছে।

### হাসপাতালের বহির্বিভাগে চিকিৎসার ব্যবস্থা

**478.** (Admitted question No. 1289.)

**শ্রীনিতাইপদ সরকার :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বিভিন্ন হাসপাতালে দৈনিক গড়ে কত রোগী আউট ডোরে চিকিৎ হইয়া থাকেন ;

(খ) উক্ত রোগীদের মাথাপিছু ঔষধ বাবদ গড়ে কত খরচ হয় ; এবং

(গ) সমস্ত রোগী তাহাদের প্রয়োজনীয় ঔষধ বিনা পয়সায় পায় কিনা ?

**The Minister for Health :**

(ক) ৪৪,১০০ জন।

(খ) দৈনিক প্রায় ২৫ পয়সা।

(গ) হাসপাতাল ভাণ্ডারে মজুত ঔষধাদি বিনামূল্যেই সরবরাহ করা হয়।

### Water-logging areas of the river Banka

**479.** (Admitted question No. 1315.) **Shri PHAKIR CHANDRA ROY** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department I pleased to state—

(a) whether the Government is aware that the river Banka passir through the Anchals (1) Loa-Ramgopalpur, (2) Sirorai, (3) Adr hati and (4) Mesidpur in tne Galsi police-station in the district ( Burdwan has been causing water-logging within these areas an thereby damaging paddy on a wide scale every monsoon ; and

(b) if so, what action has been taken by the Government in this regard

**The Minister for Irrigation and Waterways :** (a) Yes, the area referre to is in the upper reach of Banka river and suffers from minor drainag congestion during years of monsoon.

(b) The upper reach of the Banka river has been properly resuscitated i connection with the Bhuri-Shyamasundarpur Beel Scheme.

When the lower reach, for which a scheme is being prepared, is als similarly resuscitated, the present difficulties will be satisfactorily solved.

### ষ্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া এমপ্লয়িজ কো-অপারেটিভ হাউসিং সোসাইটি লিঃ

**480.** (Admmitted question No. 1239.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় বহরমপুর হাউসিং কো-অপারেটিভ আছে কিনা ;

(খ) থাকিলে—

(১) তাহার নাম,

(২) বর্তমান কার্যকরী সমিতির নাম ও ঠিকানা,

(৩) মোট সদস্য সংখ্যা,

(৪) উক্ত সমিতির শেয়ার ক্যাপিটেল, ও

(৫) সরকার হইতে এ পর্যন্ত প্রাপ্ত ঋণ বা সাহায্যের পরিমাণ ; এবং

(গ) উক্ত সমিতি ১৯৬৭ সাল হইতে ১৯৬৯ সাল পর্যন্ত কি ধরনের কার্য কোথায় কোথায় করিয়াছে ?

**The Minister for Co-operation :**

(ক) আছে।

(খ) (১) স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া এমপ্লয়িজ কো-অপারেটিভ হাউসিং সোসাইটি লিঃ।

(২) (১) শ্রীযাদবেন্দ্রকুমার সরকার, স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া, বহরমপুর—চেয়ারম্যান।

(২) শ্রীজগন্নাথ মৈত্র, স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া, বহরমপুর—ভাইস চেয়ারম্যান।

(৩) শ্রীনীলমনি গাঙ্গুলী, স্টেট ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া, বহরমপুর—সেক্রেটারী।

(৪) শ্রীআলোকচন্দ্র মুখার্জী, স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া, বহরমপুর—ডিরেক্টর।

(৫) শ্রীদেবব্রত ঘোষ, স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া, বহরমপুর—ডিরেক্টর।

(৬) শ্রীদুর্গাপ্রসন্ন দে, স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া, বহরমপুর—ডিরেক্টর।

(৭) শ্রীসুধীরকুমার দাস, স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া, বহরমপুর—ডিরেক্টর।

(৮) শ্রীতুষারকান্তি গুপ্ত, স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া, বহরমপুর—ডিরেক্টর।

(৯) শ্রীগৌরগোপাল সাহা, স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া, বহরমপুর—ডিরেক্টর।

(৩) ২১ (একুশ)।

(৪) কোন শেয়ার তোলা হয় নাই।

(৫) কোন ঋণ পায় নাই।

(গ) কোন কাজ করে নাই।

## বিভিন্ন সমবায় সমিতিগুলিকে সরকারী ঋণ বা সাহায্য

**481.** (Admitted question No. 1336.)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** সমবায় বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি নিম্নলিখিত সমবায় সমিতিগুলির লিকুইডেশনের সময় পর্যন্ত সরকারের নিকট হইতে প্রাপ্ত সাহায্য এবং ঋণের পরিমাণ—

(১) স্বরূপপুর ঢেঁকি সমবায় সমিতি ,

(২) দত্তপাড়া পদরপাড়া আর, সি, সি, এস, ;

(৩) খয়রা সমবায় উন্নয়ন সমিতি ;

(৪) কান্দী কল্যাণপুর কো-অপারেটিভ সোসাইটি ;

(৫) দক্ষিণ বাছড়া যৌথ ব্যাঙ্ক ;

(৬) সরমাতপুর যৌথ ব্যাঙ্ক ;

(৭) মোমপাড়া বাজারপাড়া যৌথ ব্যাঙ্ক ;

(৮) আজিমগঞ্জ কো-অপারেটিভ স্টোর্স ;

(৯) ছোট কাপসা সমবায় সমিতি ;

(১০) ছাতিনা কান্দী সমবায় সমিতি ;

(১১) কোরগ্রাম দক্ষিণপাড়া সমবায় কৃষি ব্যাঙ্ক ; এবং

(১২) বহরমপুর কো-অপারেটিভ স্টোর্স ?

**The Minister for Co-operation** :

এই সমস্ত সমিতিগুলি সরকার হইতে কোনরূপ ঋণ বা সাহায্য পায় নাই। তবে ৩ ও ৬ নম্বর সমিতিগুলির রেজিষ্ট্রীকৃত নাম এইরূপ—

(৩) খয়রা সমবায় কৃষি উন্নয়ন সমিতি লিঃ।

(৬) সরমস্তিপুর যৌথ ব্যাঙ্ক।

## মিউনিসিপ্যালিটির কাজকর্মের রিপোর্ট

**482.** (Admitted question No. 1463.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** স্থানীয় স্বায়ত্বশাসন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি মিউনিসিপ্যালিটিগুলির কাজকর্মের কোন রিপোর্ট সরকার কর্তৃক নিয়মিত প্রকাশ করা হয় কি ; এবং হইলে সর্বশেষ উহা কবে প্রকাশিত হইয়াছিল ?

**The Minister for Local Self-Government :**

(১) স্বায়ত্বশাসন বিভাগ বর্তমানে কোনও রিপোর্ট প্রকাশ করে না।

(২) সর্বশেষ ১৯৪২-৪৩ সালে প্রকাশিত হইয়াছিল।

## পশ্চিমবঙ্গ রাজ্য লটারী

**483.** (Admitted question No. 1536.)

**শ্রীবিশ্বনাথ দাস ঘোষঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকারের পরিচালনায় এপর্যন্ত কয়টি লটারীর খেলা অনুষ্ঠিত হইয়াছে ;

(খ) ঐ লটারী পরিচালনার জন্য কতজন সরকারী কর্মচারী নিযুক্ত আছেন ; এবং

(গ) লটারী হইতে এপর্যন্ত সরকারের কত টাকা লাভ হইয়াছে ?

**The Minister for Finance :**

(ক) সরকারী পরিচালনায় এপর্যন্ত ছয়টি খেলা অনুষ্ঠিত হইয়াছে।

(খ) লটারী পরিচালনার জন্য ৩৬ জন সরকারী কর্মচারী নিযুক্ত আছেন।

(গ) এ পর্যন্ত ৫০,৪৬,৪২৮·৮০ টাকা নীট লাভ হইয়াছে।

## ডেয়ারী ও পোলট্রি উন্নয়নে সরকারী সাহায্য

**484.** (Admitted question No. 1549.)

**শ্রীকালীপদ মণ্ডল ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ডেয়ারী ও পোলট্রি উন্নয়নের জন্য সরকার কি কোনও সংস্থা গঠন করার কথা চিন্তা করেছেন ; এবং

(খ) করিলে উক্ত সংস্থা কতদিনে গঠিত হবে ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) পশ্চিমবঙ্গে ডেয়ারী ও পোলট্রি শিল্পের ব্যাপক উন্নয়নের জন্য সরকার একটি ডেয়ারী ও পোলট্রি কর্পোরেশন গঠন করেছেন।

(খ) নবগঠিত উপরিউক্ত সংস্থা বিভিন্ন কর্মসূচীর ভিত্তিতে ইতিমধ্যেই কাজ শুরু করেছেন।

### Receipts and Expenditure of Zoological Garden

**485.** (Admitted question No 1591.) **Shri GANGAPADA KUAR** : Will the Minister-in-charge of the Animal Husbandry and Veterinary Services be pleased to state—

(a) the annual receipts and expenditure of the Zoological Garden at Alipore for the years 1965-66, 1966-67, 1967-68, 1968-69 and of the first six months of 1969-70,

(b) the different sources of income of the zoo, and

(c) the future plan, if any, for further development of the zoo ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(a)

| Year | | Receipts | Expenditure |
|---|---|---|---|
| 1965-66 | ... | Rs. 4,91,648 | Rs. 5,79,753 |
| 1966-67 | ... | Rs. 7,11,743 | Rs. 6,65,077 |
| 1967-68 | ... | Rs. 8.02,045 | Rs. 8,50,798 |
| 1968-69 | ... | Rs. 9,41,639 | Rs. 8,47 044 |
| 1969-70 (first six months) | ... | Rs. 3,33,160 | Rs. 4,72,812 |

(b).

(i) Entrance receipts.

(ii) Entrance receipts from Children's zoo.

(iii) Government recurring grant.

(iv) Interest on deposits.

(v) Rent, licence fee, etc.

(vi) Miscellaneous receipts.

(vii) Donations and subscriptions from public.

(c) The following items of work are proposed to be taken up during the Fourth Five-Year Plan period under the scheme for Improvement of Zoological Garden, subject to the availability of funds :—

(i) Construction of water reservoir and installation of pump, etc.

(ii) Purchase of animals.

(iii) Remodelling of aviaries and enclosures.

(iv) Construction of seal pool.

(v) Amenities to visitors.

(vi) Improvement of entrance gates and counters.

(vii) Extension of audio-visual centre.

## বালিয়াঘাটায় অবস্থিত সেটেলমেণ্ট অফিস

**486.** (Admitted question No. 1599.)

**শ্রীকুবেরচাঁদ হালদার ঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমার রঘুনাথগঞ্জ থানার বালিয়াঘাটায় অবস্থিত সেটেলমেণ্ট অফিস যাহা প্রায় দুই বৎসর পূর্বে লালবাগ মহকুমার ফক্স সাহেবের কুঠিতে স্থানান্তরিত হইয়াছে, তাহা পূর্ব মোকাম বালিয়াঘাটায় পুনরায় স্থানান্তরিতের জন্য জঙ্গীপুর মহকুমাবাসীর পক্ষ থেকে কোন দরখাস্ত পাইয়াছেন কিনা ;

(খ) পাইয়া থাকিলে মন্ত্রিমহাশয় কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন ; এবং

(গ) উক্ত অফিস লালবাগের ফক্স সাহেবের কুঠিতে স্থানান্তরের কারণ কি ?

**The Minister for Land and Land Revenue** :

(ক) হ্যাঁ।

(খ) বিষয়টি অনুসন্ধান করা হইতেছে।

(গ) জঙ্গীপুরে পৃথক ক্যাম্প রাখার প্রয়োজনীয়তা কমিয়া যাওয়ায়, ব্যয় সংকোচের ও প্রশাসনিক সুবিধার জন্য লালবাগে ক্যাম্প স্থানান্তরিত করা হইয়াছিল।

## ক্রেতা সমবায় সমিতি

**487.** (Admitted question No. 1678.)

**শ্রীআজিজুর রহমান :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বর্তমানে পশ্চিমবঙ্গে কোন্ কোন্ জেলায় কয়টি ক্রেতা সমবায় সমিতি আছে ?

**The Minister for Co-operation :**

| জেলা | | পাইকারী সমবায় সমিতি | প্রাথমিক সমবায় সমিতি | মোট |
|---|---|---|---|---|
| ১। মালদা ... | ... | ১ | ১৭ | ১৮ |
| ২। নদীয়া ... | ... | ২ | ১০৭ | ১০৯ |
| ৩। কুচবিহার ... | .... | ১ | ৩৭ | ৩৮ |
| ৪। বর্ধমান ... | ... | ৬ | ২৫৫ | ২৬১ |
| ৫। হুগলী ... | ... | ২ | ১২৯ | ১৩১ |
| ৬। ২৪-পরগণা ... | ... | ৮ | ৫৭২ | ৫৮০ |
| ৭। জলপাইগুড়ি... | ... | ১ | ৬৪ | ৬৫ |
| ৮। পশ্চিম দিনাজপুর | ... | — | ১৬ | ১৬ |
| ৯। পুরুলিয়া ... | ... | ১ | ৪৪ | ৪৫ |
| ১০। বীরভূম ... | ... | ১ | ২৮ | ২৯ |
| ১১। দার্জিলিং ... | ... | ১ | ২৭ | ২৮ |
| ১২। মেদিনীপুর ... | ... | ১ | ৮৯ | ৯০ |
| ১৩। বাঁকুড়া ... | ... | ১ | ৪৭ | ৪৭ |
| ১৪। মুর্শিদাবাদ ... | ... | ১ | ৪৩ | ৪৪ |
| ১৫। হাওড়া ... | ... | ১ | ২২০ | ২২১ |
| ১৬। কলিকাতা ... | ... | ১ | ৩৮৬ | ৩৮৬ |
| | | ২৯ | ২,০৮১ | ২,১১০ |

## মন্ত্রীদের পেট্রোল ও রাহা খরচ বাবদ ব্যয়

**488.** (Admitted question No. 457.)

**শ্রীকাশীকান্ত মৈত্র ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালের ২৫এ ফেব্রুয়ারি যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পর পশ্চিমবঙ্গের কোন্ কোন্ মন্ত্রীর জন্ত মোটরগাড়ির পেট্রোল বাবদ, রাহা খরচ ও ভাতা বাবদ সরকারী তহবিল থেকে অদ্যাবধি কত টাকা ব্যয় হইয়াছে ; এবং

(খ) উক্ত সময়ের মধ্যে প্রতি মন্ত্রীর জন্ত প্রতি মাসে কত টাকা টেলিফোন ও ট্রাঙ্ক বিল বাবদ সরকারী তহবিল থেকে ব্যয় হয়েছে ?

**The Minister for Finance :**

(ক) এবং (খ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## সারের পাইকারী ও খুচরা দর

**489.** (Admitted question No. 708.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ**—কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সারের পাইকারী ও খুচরা দর প্রত্যেক বছর কিছু কিছু বাড়িয়া যাইতেছে ;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ;

(গ) গত ১৯৬৮-৬৯ এবং ১৯৬৯-৭০ সালের ডিসেম্বর পর্যন্ত বিভিন্ন রকম সারের কুইণ্টাল প্রতি দর কি ছিল ; এবং

(ঘ) সরকার নির্ধারিত দরে সার বিক্রয় হয় কিনা তাহা দেখিবার জন্য কি কি ব্যবস্থা আছে?

**The Minister for Agriculture and Community Development :**

(ক) সারের পাইকারী ও খুচরা দর কিছু কিছু বাড়িয়াছে সত্য, তবে প্রতি বৎসর নহে।

(খ) কেন্দ্রীয় সরকার কর্তৃক নির্ধারিত দরের ভিত্তিতে সার বিক্রয় হয়, এই সরকার সারের মূল্য নির্ধারণ করেন না বলিয়া দর বাড়িবার সঠিক কারণ এই সরকারের জানা নাই।

(গ) কেন্দ্রীয় সরকার সারের টন-প্রতি বিক্রয়মূল্য নির্ধারণ করিয়া দেন। সরকার কুইণ্টাল-প্রতি কোন মূল্য নির্ধারণ করেন না। টন-প্রতি সারের বিক্রয় মূল্যের একটি তালিকা লাইব্রেরির টেবিলে উপস্থাপিত করা হইল। বিক্রেতারা টন-প্রতি মূল্যের অনুপাতে কুইণ্টাল-প্রতি মূল্য স্থির করেন।

(ঘ) সরকার নির্ধারিত দরে সার বিক্রয় হইতেছে কিনা, তাহা দেখিবার জন্য ফার্টিলাইজার ইন্সপেক্টর নিয়োগ করা আছে। ঐ ইন্সপেক্টরগণ সার বিক্রয় কেন্দ্রগুলির উপর নজর রাখেন।

## রেজিষ্ট্রিকৃত মিলস্‌এ কর্মচারীর সংখ্যা

**490.** (Admitted question No. 774.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বর্তমানে কোন্ জেলায় কয়টি ফ্যাক্টরি আইনে রেজিস্টারী করা শিল্প কারখানায় ( মিলস্ ) কত লোক নিযুক্ত?

**The Minister for Labour :**

এই বিষয়ে একটি তালিকা লাইব্রেরি টেবিলে উপস্থাপিত করা হইল।

## মুর্শিদাবাদ জেলায় রাসায়নিক সার ও কীটনাশক ঔষধ বিতরণ

**491.** (Admitted question No. 786.)

**শ্রীআজিজুর রহ্‌মানঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলায় ১৯৬৭, ১৯৬৮ ও ১৯৬৯ সালে প্রতি বছরে কি পরিমাণ রাসায়নিক সার ও কীটনাশক ঔষধ জেলার চাষীদের মধ্যে ব্লকওয়ারী কোন সংস্থার মাধ্যমে বিলি করা হয়েছে?

**The Minister for Agriculture and Community Development** :

এই বিষয়ে বিবরণী ১ ও ২ লাইব্রেরি টেবিলে উপস্থাপিত করা হইল। ১নং বিবরণীতে প্রদত্ত বিভিন্ন প্রকার রাসায়নিক সার মুর্শিদাবাদ জেলায় সরকার অনুমোদিত বিভিন্ন সংস্থার মাধ্যমে বিলি করা হয়। ২নং বিবরণীতে বর্ণিত কীটনাশক ঔষধ সংশ্লিষ্ট বি, ডি, ও মারফত চাষীদের মধ্যে বিতরণ করা হয়।

### Expenditure on T.A. and telephones of Ministers

**492.** (Admitted question No. 873.) **Dr. ZAINAL ABEDIN** : Will the Minister-in-charge of the Finance Department be pleased to state what is the total expenditure incurred so far from the inception of the present Government on—

(a) travelling allowance of each of the Hon'ble Ministers and Ministers of State ; and

(b) residential telephone of each of the Hon'ble Ministers and Ministers of State ;

**The Minister for Fiance** : (a) and (b) A statement is laid on the Library Table.

### সেচ ব্যবস্থার অন্তর্গত আবাদ-যোগ্য জমি

**493.** (Admitted question No. 973.)

**শ্রীসুবলচন্দ্র মণ্ডল** : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জেলায় আবাদ-যোগ্য মোট জমির সেচ ব্যবস্থার অন্তর্গত ?

**The Minister for Irrigation and Waterways** :

এতদবিষয়ে পরিসংখ্যান কৃষি বিভাগ কর্তৃক প্রণয়ন করা হইয়া থাকে। উক্ত বিভাগ কর্তৃক প্রদত্ত ১৯৬৪-৬৫ সালের একটি পরিসংখ্যান লাইব্রেরি টেবিলে উপস্থাপিত করা হইল। পরবর্তী বৎসরগুলির পরিসংখ্যান এখনও পাওয়া যায় নাই।

### মন্ত্রীদের ভ্রমণ ভাতা

**494.** (Admitted question No. 1017.)

**শ্রীবিভূতি পাহাড়ী** : অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯ সালের মার্চ হইতে ঐ সালের ডিসেম্বর পর্যন্ত এই রাজ্যের কোন্ কোন্ মন্ত্রীদের জন্য ভ্রমণ ভাতা বাবদ কত টাকা সরকারের ব্যয় হইয়াছে ;

(খ) উক্ত মন্ত্রীদের মধ্যে কতজনকে বিদেশে ভ্রমণের ভাড়া দেওয়া হইয়াছে ; এবং

(গ) বিদেশ ভ্রমণের ভাড়া দেওয়ার পরিমাণ কত এবং সংশ্লিষ্ট মন্ত্রীদের নাম কি ?

**The Minister for Finance** :

(ক) একটি বিবরণী লাইব্রেরি টেবিল উপস্থিত করা হইল।

(খ) কোনও মন্ত্রীকে বিদেশ ভ্রমণের ভাড়া দেওয়া হয় নাই।

(গ) এ প্রশ্ন উঠে না।

## জমির সার

**495.** (Admitted question No. 1140.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৬-৬৭ সাল হইতে ১৯৬৯-৭০ সালের ডিসেম্বর পর্যন্ত প্রতি বছরে পশ্চিমবঙ্গে কত পরিমাণ জমির সার বিক্রয় হইয়াছে ; এবং

(খ) উক্ত বছরগুলিতে কি পরিমাণ উচ্চফলনশীল ধান ও গমের বীজ সরবরাহ করা হইয়াছে ?

**The Minister for Agriculture and Community Development :**

(ক) ও (খ) এই বিষয়ে বিবরণী ১ ও ২ লাইব্রেরি টেবিলে উপস্থাপিত করা হইল।

## বন্যায় দাসপুর থানায় ক্ষতিগ্রস্ত বিদ্যালয়সমূহ

**496.** (Admitted question No. 1586.)

**শ্রীগঙ্গাপদ কুঙর ঃ** ত্রাণ ও সমাজকল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার দাসপুর থানার ১নং ব্লকের অন্তর্গত কোন্ কোন্ (১) প্রাথমিক বিদ্যালয়, (২) নিম্ন মাধ্যমিক বিদ্যালয়, (৩) উচ্চ বিদ্যালয় এবং (৪) উচ্চতর মাধ্যমিক বিদ্যালয় ; বিগত ১৯৬৮ সালের বিধ্বংসী বন্যায় ক্ষতিগ্রস্ত হইয়াছিল ;

(খ) উহাদের মধ্যে কোন্ কোন্ বিদ্যালয়গৃহ টেস্ট রিলিফ স্কীম-এ পুনর্নির্মিত হইয়াছে ; এবং

(গ) অবশিষ্ট বিদ্যালয়গুলি অনতিবিলম্বে পুনর্নির্মাণের জন্য সরকারীভাবে কি ব্যবস্থা অবলম্বিত হইয়াছে ?

**The Minister for Relief and Social Welfare (Relief) :**

(ক) যদিও বিদ্যালয়গৃহ পুনর্নির্মাণ শিক্ষাবিভাগের এক্তিয়ারভুক্ত, তবুও ১৯৬৮ সালের ক্ষতিগ্রস্ত বিদ্যালয়গৃহসমূহের যে তথ্য পাওয়া গিয়াছে তাহা হইতে এই সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল (১নং বিবরণী)।

(খ) এই সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল (২নং বিবরণী)।

(গ) অবশিষ্ট বিদ্যালয়গুলি টি, আর, স্কীমের মাধ্যমে সম্ভাব্যক্ষেত্রে পুনর্নির্মাণের জন্য ইতিমধ্যে এস্টিমেট তৈয়ারি করা হইয়াছে।

## Calling attention to matters of urgent public importance

**Mr. Deputy Speaker :** The Minister-in-charge of the Home (Political) Department will please make a statement on the subject of kidnapping of two Forest Officers by Pak soldiers—called attention by Shri Kripasindhu Saha on the 2nd March, 1970.

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাকিস্তানী সৈন্যদল কর্তৃক বনবিভাগের কর্মচারী অপহরণ সম্বন্ধে পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্য শ্রীকৃপাসিন্ধু সাহার দৃষ্টি আকর্ষণী নোটিশের জবাবে আমি নিম্নলিখিত বিবৃতি দিতেছি :—

গত ২৪শে ফেব্রুয়ারী ১৯৭০ তারিখ সকাল প্রায় আট ঘটিকার সময় কতিপয় সশস্ত্র পাকসৈন্য একখানি টহলদারী ষ্টিমারে ২৪-পরগণা জেলার গোসাবা থানার অন্তর্গত বুড়িদাবাড়ি ও পিচখালির মধ্যবর্তী রাইমঙ্গল নদীর পশ্চিমদিকে ভারতীয় এলাকার মধ্যে অনুপ্রবেশ করে এবং ঐ স্থানে টহলদারী কার্য্যে নিযুক্ত বনবিভাগের আধিকারিক শ্রীসুশীল চক্রবর্তী, বনরক্ষী শ্রীহীরালাল দে, মাঝি শ্রীহাজারি লাল দাস এবং দুইজন দাঁড়ী শ্রীঅনিল চক্রবর্তী ও শ্রীঅনিল প্রামানিক, তাহাদের নৌকা, একটি রাইফেল, একটি সটগান এবং কার্তুজ সহ পাকিস্থানে অপহরণ করিয়া লইয়া যায়। উক্ত পাকিস্তানী অনুপ্রবেশকারীরা তিনজন ভারতীয় ধীবরকেও বলপূর্বক পাকিস্তানে লইয়া যায় কিন্তু পরে তাহাদের ছাড়িয়া দেয়।

এসম্পর্কে পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক পূর্বপাকিস্তান সরকারের নিকট তার যোগে একখানি তীব্র প্রতিবাদ পত্র পাঠান হইয়াছে। উক্ত পত্রে অপহৃত নৌকা, বন্দুক ও কার্তুজ সহ ভারতীয় বনবিভাগের কর্মচারীগণের অবিলম্বে মুক্তির দাবী করা হইয়াছে এবং তাহাদের নির্বিঘ্নে ভারতে প্রত্যার্পণের জন্য বলা হইয়াছে। এরূপ ঘটনার পুনরাবৃত্তি যাহাতে না ঘটে সেই উদ্দেশ্যে বে-আইনী কার্য্যকলাপের জন্য সংশ্লিষ্ট অপরাধী পাকিস্তানী কর্মচারীদের বিরুদ্ধে কঠোর শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করিবার জন্যও দাবী জানান হইয়াছে। বিষয়টি কেন্দ্রীয় সরকারেরও গোচরীভূত করা হইয়াছে।

[2-10—2-20 p.m.]

**Mr. Deputy Speaker :** I have received 6 notices of Calling Attention on the following subjects, namely :—

1. Recruitment of employees by the Indian Oil Corporation Ltd. by-passing the Employment Exchanges of West Bengal—from Shri Khiti Bhusan Roy Barman.
2. Alleged attack on the students and professors of Malda College on 23-2-70 by a group of Motor Workers—from Shri Mohammad Ali.
3. Situation arising out of the return of the East Pakistan refugees rehabilitated in Andhra Pradesh—from Shri Amalendra Lal Roy.
4. Fresh refugees from East Pakistan at Basirhat and Hasnabad—from Shri Saral Deb.
5. Alleged death of one S. U. C. supporter of Manikgram village in Mathurapur P. S., District 24-Paraganas—from Shri Saral Deb.
6. Acute scarcity of water at Kharagpur—from Shri Gyan Singh Sohanpal.

I have selected the notice on the subject of situation arising out of the return of East Pakistan Refugees rehabilitated in Andhra Pradesh—from Shri Amalendra Lal Roy. The Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date.

**Shri Tarun Kumar Sen Gupta** : I will make a statement on Monday next, Sir.

**Mr. Deputy Speaker** : I have an announcement to make. The Rules Committee of the House met to-day at Mr. Speaker's Chamber and decided on the following matters :—

(1) Questions which have once been held over should not normally be allowed to be held over for the second time.

(2) When more than one notice of Adjournment Motions on the same subject is received on a particular day, the text of the Motion first received in point of time, will be allowed to be read by the Member concerned, provided however, that if one of the notices is from the Leader of the Opposition or Leader of any group in the Opposition, he will be allowed to read the motion.

(3) A Member wishing to raise any matter under Rule 351 (i.e , Mention Cases) shall give notice in the prescribed form approved by the Committee, at least half-an-hour before the sitting of the House on a day and not more than six Members giving such notices will ordinarily be allowed to mention such matter in the House on a particular day.

I have another announcement to make. The following Members have been nominated by the Speaker to form the Committee of Government Assurances ·—

(1) Shri Gopal Basu
(2) Shri Sanat Kumar Raha
(3) Dr. Niranjan Bhadra
(4) Shri Kripasindhu Saha
(5) Shri Nikhil Das
(6) Shri Prabodh Purkait
(7) Dr. Zainal Abedin
(8) Shri Akshay Kumar Barma, and
(9) Shri Sachindra Mohon Nandy.

Mr. Speaker has also been pleased to appoint Dr. Zainal Abedin as Chairman of the Committee.

Now, Mention Cases. Shrimati Geeta Mukherjee.

**শ্রীমতী গীতা মুখার্জী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হাউসে কয়েকদিন আগে খেতাব দেওয়ার ব্যাপার নিয়ে একটা তর্ক উঠেছিলো। সেই সুত্রে এই হাউসের কাছে আমি এই কথা নিবেদন করতে চাই যে, সেদিন যাকে নিয়ে আলোচনা হয়েছিলো তার চেয়ে অনেক বড় খেতাব পেয়েছেন শ্রীবুদ্ধদেব বসু, সেটা হচ্ছে পদ্মভূষণ। শ্রীঋত্বিক ঘটকের বিরুদ্ধে অভিযোগ উঠেছিলো যে পাগল অবস্থায় তিনি কতকগুলি উক্তি করেছেন যা ন্যায়সঙ্গত নয়। তা যদি উঠে থাকে সাহিত্যমূল্য হিসাবে সেটা বিচারিত হওয়া উচিত কিনা বা পাগল অবস্থায় উক্তি কিনা এই বিষয়ে কিছু করণীয় আছে কিনা সেটা নিয়ে আলাদাভাবে আলোচনা হতে পারে। কিন্তু এই যে পদ্মভূষণ খেতাবধারী শ্রীবুদ্ধদেব বসু তিনি যে ১৯৬১ সালে, যে সালটি ছিল রবীন্দ্র শতবার্ষিকী সেই সালে পেরিওডিক্যাল,

টু সিটিস নামক কাগজে রবীন্দ্রনাথ সম্পর্কে প্রাগিয়ারিষ্ট থেকে আরম্ভ করে নানা ধরণের বিশেষণে তাকে বিভূষিত করেছিলেন এবং আজও 'রাতভোর বৃষ্টি' নামে এক অশ্লীল উপন্যাস—অশ্লীল কি শ্লীল— এই নিয়ে যার বিরুদ্ধে কোর্টে মকোদ্দমা হচ্ছে, এই রকম ব্যক্তিকে 'পদ্মভূষণ' এতবড় উপাধী দেওয়া উপযুক্ত কি না সেটা ভাবা দরকার এবং যারা ইতিপূর্বে বুদ্ধদেব বসু সম্পর্কে কি কোন খাতিরে ভাবেন নি, কি না সেটা ভাবা দরকার।

**Shri Sanat Kumar Raha** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ·····

**Dr. Nalinaksha Sanyal :** Sir, I rise on a point of order.

**Mr. Deputy Speaker :** Dr. Sanyal, today the Members of the Rules Committee of the House have already discussed whether mention cases will be allowed at all or not. It is not always possible for the Chair to know the actual subject matter that is going to be mentioned in the House. But if you raise a point of order now, in the next meeting a decision will have to be taken to the effect that no mention cases will be allowed. That will be curtailing the privilege of the Members. It is only a mention case drawing the attention of the House. I think you should not raise any point of order. It has been decided that henceforth Members willing to mention a subject on the floor of the House will have to fill up a form which has possibly been pointed and, each and every Member will have to give the details of the subject that he wants to raise. It will be the discretion of the Speaker to allow or not to allow it. From to-morrow it will be regulated. For this day, let us proceed.

**শ্রীসনৎকুমার রাহা :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি শ্রমদপ্তরের দৃষ্টি আকর্ষণ করে এই রিপোর্ট রাখছি এই হাউসের কাছে। রেয়ন ইঞ্জিনীয়ারিং ওয়ার্কস লিমিটেড, সাঁতরাগাছি, হাওড়া, গত ২৮।২।৬৮ তারিখে লক আউট হইয়াছে। প্রায় ১০০০ শ্রমিক কর্মরত ছিল। লক আউটের পূর্বে জানুয়ারী ফেব্রুয়ারী এই দুই মাসের মাহিনা আজ পর্যন্ত দেওয়া হয়নি। এই লক আউটের মামলা হাইকোর্টের বিচারাধীন আছে। ইতিমধ্যে ১২।১৩ জন শ্রমিক অনাহারে বিনা চিকিৎসায় মৃত্যু বরণ করিয়াছে। ঐ বকেয়া দুই মাসের মাহিনার দাবীতে বহু আন্দোলনের পর একটি চুক্তি হইয়াছিল। কোম্পানী সে চুক্তি মানেন নাই। ফলে শ্রমিকগণ কোম্পানীর বাড়ী ঘেরাও করে। কিন্তু সেই নিরীহ শ্রমিকদের মাহিনার বদলে জেলে পাঠানো হইতেছে। বর্তমানে এ ব্যাপারে শ্রম দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অত্যন্ত গুরুত্ব দিয়ে এই কারখানায় যেখানে ১০০০ শ্রমিক কর্মরত ছিল সেই কারখানাকে চালু করা হয়। আমি অনুরোধ করছি শ্রমমন্ত্রীকে যে এই লক আউট তুলে নিয়ে এই সংস্থাকে চালু করার জন্য শ্রমদপ্তর থেকে অবিলম্বে গুরুত্ব দিয়ে ব্যবস্থা করুন।

[2-20—2-30 p.m.]

**শ্রীকৃষ্ণগোপাল বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি একটা বিশেষ ব্যাপারে আপনার মাধ্যমে সকলের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সংবাদপত্রে সংবাদ পরিবেশিত হয়েছে। আইন ও শৃঙ্খলার অবনতিতে গভীর উদ্বেগ—এই হচ্ছে ব্যানার হেড লাইন, যুগান্তর পত্রিকাতে এবং এও সংবাদ আছে আমার কাছে যে, কেন্দ্রীয় দপ্তর থেকে বিশেষ করে চ্যবনের নেতৃত্বে যেসব ব্যবস্থা গ্রহণ করেছে স্বাভাবিকভাবে তার পেছনে কংগ্রেস দলের নিশ্চয়ই সহযোগিতা আছে এবং ইতিমধ্যে আপনি জেনে

রাখতে পারেন বিভিন্ন কেন্দ্রীয় অফিসে জরুরী ব্যবস্থা গ্রহণের জন্য নির্দেশ দিয়েছে। এবং আমাদের সামনেও যে আকাশবাণী আছে সেখানেও সারা রাত্রি ধরে বিভিন্ন কর্মচারী রেখে দেওয়া হচ্ছে যাতে হঠাৎ কিছু ঘটলে এই ঘোষণাগুলি করতে পারে এবং কেন্দ্রীয় সরকারের বিভিন্ন অফিসগুলিতেও বিশেষ বিশেষ অবস্থায় যে ব্যবস্থা নিয়ে থাকে, সেই ব্যবস্থাগুলি চালু করার জন্য সচেষ্ট হয়েছে। এখন প্রশ্ন হচ্ছে ওখানে কেন্দ্র থেকে এই কথাগুলি বলছেন, এখানে সিদ্ধার্থবাবুরা একথা বলছেন এবং সঙ্গে সঙ্গে দেখছি কাল যে আলোচনা হল এখানে আমাদের সি. পি আই. বন্ধুরাও একথা বলতে আরম্ভ করেছেন। সব মিলিয়ে একটা জটিল অবস্থার সৃষ্টি হয়েছে এবং সাধারণের মধ্যে নানা প্রশ্ন দেখা দিয়েছে। এই যে অস্বাভাবিক অবস্থা কি ঘটছে, এই সম্বন্ধে সঠিক তথ্য যদি আমাদের জানান ভাল হয়। চ্যবন উৎসাহ পায় কোথা থেকে। আমাদের মধ্যে এই ঘটনা, সিদ্ধার্থবাবুর সঙ্গে আমাদের একজন সদস্যা শ্রীমতী গীতা মুখার্জি যোগসাজস করে বললেন, এই প্রশ্ন কোনদিন শুনিনি। এখন এই সব মিলিয়ে যে অবস্থা হয়েছে, এর প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, এদিকে যুক্তফ্রন্টের ভাবমূর্তির জন্য এত ব্যাকুলতা দেখাচ্ছেন আর ভিতরে ঘটছে কি? আমি আপনার দৃষ্টি আকর্ষণ করি এবং বলি যে কেন্দ্রীয় সরকার যে ব্যবস্থা গ্রহণ করছেন সে সম্বন্ধে বিশেষ তথ্য সংগ্রহ করে আমাদের পরিবেশন করা হোক, এটাই আমার নিবেদন আপনার কাছে।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায়ঃ** আমার নাম করে যা বলেছেন সে সম্বন্ধে পার্সন্যাল এক্সপ্লেনেশনে কিছু বলতে চাই। বাংলাদেশের কোন জায়গায় কোন নারীর উপর অত্যাচার সম্বন্ধে যদি কোন অভিযোগ বিধানসভায় উঠে, যে-কোন লোকই উপস্থিত করুন না কেন, যতক্ষণ আমি নারী সদস্যা আছি এই বিধানসভায়, ততক্ষণ আমি নিশ্চয়ই দাবী করব তদন্তের। তাতে যদি যোগসাজস হয়ে থাকে আমি জিজ্ঞাসা করি তেমন যোগসাজস দেবার ব্যবস্থা আপনারা কেন করছেন? সুতরাং এই ধরণের অন্যায় উক্তির আমি তীব্র প্রতিবাদ উপস্থিত করি।

**শ্রীকৃপাসিন্ধু সাহাঃ** মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আজকে বাংলাদেশে যখন বিশেষ করে কুটিরশিল্পের প্রসারের জন্য আমাদের মন্ত্রীরা এবং মন্ত্রীসভা চেষ্টা করছেন, তখন আমরা দেখছি হাওড়া হাটের অবস্থা কি দাঁড়িয়েছে। হাওড়া হাট শুধু বাংলাদেশে নয়, উড়িষ্যা, বিহার আসাম প্রদেশেও তার যথেষ্ট খ্যাতি আছে। সেই সমস্ত এলাকা থেকে বাংলাদেশের হাওড়ার হাটে প্রচুর ব্যাপারীরা আসে হাট করবার জন্য। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনিও জানেন এই হাওড়া জেলার হাট সম্পর্কে। আমি জানি এইরকম প্রচুর অভিযোগ এসেছে যে, যে সমস্ত ব্যাপারীরা আসে সেখানে পুলিশ এবং সমাজ বিরোধীরা একত্র হয়ে ব্যাপারীদের উপর হাওড়া ষ্টেশনে তল্লাসীর নামে অত্যাচার করতে আরম্ভ করেছে, পুলিশ তাদের কাছ থেকে কিছু টাকা নিয়ে ছেড়ে দেয় এবং তারাও নিষ্কৃতি পাবার জন্য টাকা দিয়ে দেন। তারপর ষ্টেশনের বাইরে গেলে পর আবার সমাজবিরোধীরা তাদের উপর আক্রমণ করে এবং পুলিশ নিয়ে আসার চেষ্টা করে। আবার তাদের হাত থেকে নিষ্কৃতি পাবার জন্য টাকা তাদেরও দিয়ে দিতে হয়। এই অবস্থার জন্য আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারা হাওড়ার হাটে আসা বন্ধ করে দিয়েছে। আপনি যদি খোঁজ নেন তাহলে দেখবেন ৮/৯ মাস আগে হাওড়ার হাটে যে বিক্রী হত আজকে তার অর্ধেকে নেমে এসেছে। হাওড়া জেলার বিভিন্ন গ্রামে যে সমস্ত দর্জিরা কাজ করে তাদের আয়ও প্রায় অর্ধেক হয়ে এসেছে। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমণ্ডলীর কাছে অনুরোধ জানাচ্ছি যে অবিলম্বে যাতে হাওড়ার হাটের উন্নতি হয় এবং সমাজবিরোধীরা একসঙ্গে যে অত্যাচার করছে তা যাতে বন্ধ করা যায় তারজন্য ব্যবস্থা নেবার চেষ্টা করবেন।

**শ্রীঅমলেন্দ্রনাথ রায়প্রধান :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি ক্যাবিনেটের সমস্ত সদস্যের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন ১৯৬৮ সালে তিস্তা নদীর বন্যার ফলে হলদিবাড়ী-জলপাইগুড়ি রেল লাইন বিধ্বস্ত হয়ে যায়। তারপর এই ব্যাপার নিয়ে বহু আবেদন নিবেদন করা হয়েছে। তিস্তার জলে ওই রেললাইন ধুয়ে মুছে গেল, কিন্তু কেন্দ্রীয় সরকারের কানে জল গেলনা। এর ফলে হলদিবাড়ী-জলপাইগুড়ী রেল চালু সংগ্রাম কমিটির পক্ষ থেকে তারা রেল লাইন অবরোধ করল এবং তাতে আসামগামী ট্রেন বন্ধ ছিল ৪০ ঘণ্টার উপর। তখন পশ্চিমবাংলার মন্ত্রীসভা একটা সিদ্ধান্ত গ্রহণ করেন এবং রেডিওগ্রাম মারফত জলপাইগুড়ির জেলা শাসকের কাছে মেমো নম্বর ১৫০/৩/৬ ডেটেড ৮ই জানুয়ারী, ১৯৭০ পাঠিয়ে দিলেন। তার মধ্যে উল্লেখ করা হোল অর্থাৎ হলদিবাড়ী-জলপাইগুড়ি রেল চালু সংগ্রাম কমিটি যে আন্দোলন সুরু করেছেন তাদের প্রতি সিমপ্যাথি জানিয়ে বলা হোল, We have got full sympathy with your movement and we shall have full support to your future course of action. ইতিমধ্যে আমরা শুনলাম আমাদের সেচমন্ত্রী দিল্লী যাবেন এবং সেখানে যোগাযোগ হবে। কি যোগাযোগ তাঁর সঙ্গে হোল সেটা আমরা জানিনা। তবে বিভিন্ন সংবাদপত্রে যে সংবাদ বেরিয়েছে তা অত্যন্ত দুঃখজনক। এই কাগজে লিখেছে, "সম্প্রতি জানা গেছে রেলদপ্তর খুব সম্ভব জলপাইগুড়ি থেকে হলদিবাড়ী পর্যন্ত রেল লাইন চালু না করে আউট এজেন্সী চালু করবার চেষ্টা করছেন। এতে ওই বৃহত্তর এলাকার বিশেষ কিছু সুবিধা হবেনা। কেননা জলপাইগুড়ি-হলদিবাড়ীর একমাত্র জাতীয় সড়কটি প্রতিবছর বেশীর ভাগ সময় বহির্জগতের সঙ্গে বিচ্ছিন্ন হয়ে থাকে। সুতরাং আউট এজেন্সীতে কোন সমাধানের সম্ভাবনা নাই।" আমি এখানে বক্তব্য রাখছি হলদিবাড়ী-জলপাইগুড়ি রেল চালু সংগ্রাম কমিটির পক্ষ থেকে মার্চ মাসের তৃতীয় সপ্তাহে ব্যাপক আন্দোলন সুরু করা হচ্ছে এবং এটা ঠিক করা হয়েছে যে, উত্তরবঙ্গের কোন ট্রেনকে আসাম যেতে দেওয়া হবেনা। আপনারা মন্ত্রীসভার পক্ষ থেকে তাদের যে প্রতিশ্রুতি এবং সান্ত্বনা দিয়েছিলেন সেটা আমি আবার উল্লেখ করতে চাই। আপনারা বলেছিলেন, We have got full sympathy with your movement and we shall have full support to your future course of action.

তাই হলদিবাড়ী-জলপাইগুড়ি রেল চালু সংগ্রাম কমিটির পক্ষ থেকে তাঁরা দাবী করছেন তাঁদের সেই আন্দোলনে মন্ত্রীরা গিয়ে তাঁদের সঙ্গে রেল লাইনে বসবেন এবং তাঁদের সাহায্য করবেন।

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার সামনে একটি অসহায় মেয়ের একখানা চিঠি পড়ে শোনাতে চাই। এই মেয়েটির নাম চঞ্চলা সামন্ত। তিনি এই চিঠিখানা মেদিনীপুর থেকে লিখেছেন এবং গত রাত্রে আমি চিঠিখানা পেয়েছি। আমি শুধু চিঠিখানা পড়ব, কোনরকম মন্তব্য করবনা। আবেদনকারিণী চঞ্চলা সামন্ত, স্বামী শচীন্দ্রনাথ সামন্ত, সাকিন সবং সাউৎ আড়া, পোঃ সবং, জেলা মেদিনীপুর। তিনি লিখেছেন, "মহাশয়, আমার আবেদন এই, গত ১।৩।৭০ তারিখ রবিবার রাত্র প্রায় ১২টার সময় আমার স্বামীর অনুপস্থিতিতে বাংলাকংগ্রেসের সূর্যকান্ত মহাপাত্র, অনিল ভট্টাচার্য, নগেন্দ্রনাথ ভক্ত এবং সি. পি. আই.-র নগেন জানা, পূর্ণিমা মাইতি, পুলিনবিহারী ঘরাই, বিজয় সামন্ত প্রভৃতিরা এবং আরও অনেক লোক অনুমান প্রায় ২০০ তীর, ধনুক, লাঠি এবং বর্শা প্রভৃতি মারাত্মক অস্ত্র শস্ত্র নিয়ে হ্যারিকেন লাইট জেলে আমার বাড়ী আক্রমণ করে। আক্রমণের সময় তারা শচীন সামন্তের মুণ্ড চাই, শচীন সামন্তকে কবর দাও এই সমস্ত আওয়াজ তোলে। তারা এসে আমাকে ঘর খুলে দিতে বলে। আমার স্বামী বাড়ী নেই একথা তাদের বলাতে তারা বলে, "তুই শালী বেরিয়ে আয়, তোর শ্রীমুখ দেখি, তুই

খুব সুন্দরী, না?" এখানে আরও কিছু লেখা আছে, কিন্তু আমার বয়স বেশী বলে আমি আর সেই অশ্লীল কথাগুলি পড়তে চাইনা। আমি চিঠিখানি হাউসে আপনার কাছে দেব। তারপর তিনি লিখেছেন, তারা যখন এরকম গালাগালি আমাকে দেয় তখন আমি বলি আপনারা ভদ্রলোক কাজেই ভদ্রলোকের মত কথা বলুন। আমি আপনাদের মেয়ের বয়সী কাজেই আমার সম্মান রেখে কথা বলুন। কিছুক্ষণ পরে দেখি হরিপদ মাইতি আমার বাড়ীর দেওয়ালে উঠছেন। তাকে দেখে আমি বলি চোরের মত উঠছেন কেন? তারপর সে দেওয়াল থেকে নেমে আমার বাড়ীর দরজা ভেঙ্গে ফেলবার চেষ্টা করে। আমার একটি শিশু সন্তান ঘুমিয়েছিল তাকে লক্ষ্য করে বর্শা, তীর ছুঁড়তে থাকে। আমি তখন লেপে জড়িয়ে শিশুপুত্র কোলে নিয়ে সেই ঘর থেকে অন্য ঘরে পালিয়ে যাই।

[2-30—2-40 p.m.]

পরে আমার বাড়ীর পায়খানার গেট ভেঙ্গে ভিতরে ঢুকে জিনিসপত্র তছনছ করে দেওয়া হয়। বাইরে অনেক খড় এবং খেঁসারী নষ্ট করে দেয়। দরজার ফাঁক দিয়ে অনিলকুমার ভট্টাচার্য্য একটা সিরিন্জ দেখিয়ে বলেন যে ঐ সুন্দর মুখটা নাইট্রিক এ্যাসিড দিয়ে পুড়িয়ে দেবো। এইভাবে আমাকে অপমান করা হয়। আমি প্রাণভয়ে পালিয়ে যাই এবং তারপর চিৎকার করি। তাতে কিছু লোক আসে। পরে আমি থানায় গিয়ে সমস্ত ঘটনা জানাই। কিন্তু থানার বাবুরা কোন কার্য্যকরী ব্যবস্থা গ্রহণ করে না। পরদিন সকাল ১০টার সময় দুজন কনস্টেবল আমায় থানায় নিয়ে আসে। সেখানে গিয়ে দেখি যারা আমাকে অপমান করেছিল, তারা সেখানে উপস্থিত আছে! অবশ্য দারোগাবাবু আমার কথাগুলো শোনেন এবং কিছু লিখে নেন। আমি যখন থানায় যাই তখন আমার স্বামী বাড়ীতে ছিলেন না। সেইসময় আমার পুকুরের কিছু মাছ এই সমস্ত লোকেরা জোর করে জাল দিয়ে ধরে নিয়ে চলে গেছে। আমার বাড়ীর গাছ থেকে কলার কাঁদি কেটে নিয়ে গেছে। এই কথা আমি থানায় উল্লেখ করেছি, কিন্তু এই পর্যন্ত এই ঘটনার কোন প্রতিকার পাইনি। আমি মেয়ে, আমি মা, আমি আপনার মারফত পশ্চিমবাংলার বিধানসভার কাছে প্রতিকার প্রার্থনা করছি। স্যার, আমি কোন মন্তব্য করতে চাইনা। আমি শুধু বলতে চাই যে, এই হাউসে মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির বিরুদ্ধে নানারকম কুৎসা রটনা করা হচ্ছে। এবং আমার ভগিনী মাননীয়া সদস্যা শ্রীমতী গীতা মুখার্জী যে আমাদের পার্টির বিরুদ্ধে নারীত্বের অবমাননার অভিযোগ করেছিলেন—

**শ্রীমতী গীতা মুখার্জী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নমিতা ঘোষ সম্পর্কে এবং উনি যার কথা বললেন তার সম্পর্কে মহিলা সদস্যদের নিয়ে একটা নিরপেক্ষ তদন্ত কমিটি গঠন করা হোক।

**শ্রীসরল দেব:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে জানতে চাইছি যে শ্রীমতী গীতা মুখার্জী যে প্রস্তাব এনেছেন যে এখান থেকে মহিলা সদস্যদের নিয়ে একটা তদন্ত কমিটি করা হোক, আমিই সেইরকম প্রস্তাব আনছি।

**Mr. Deputy Speaker**: I gave my ruling on that point yesterday. There was no substantive motion. So no question of any action can arise in this House. If there is any such substantive motion, the House can consider and take proper action on the resolution.

**Shri Nepalchandra Roy**: Mr. Deputy Speaker, Sir,... ....

**Mr. Deputy Speaker** : Are you on a point of order? If not, please take your seat.

**Shri Nepal Chandra Roy** : I am on a point of order, Sir. माननीया सदस्या শ্রীমতী গীতা মুখার্জী যে প্রস্তাব এখানে রেখেছেন এবং দুপক্ষ থেকেই এটা রাখা হয়েছে। সুতরাং আমি চাইছি এটা প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে দেওয়া হোক।

**Mr. Deputy Speaker** : You are not on a point of order. What is your point, mention to me first of all.

**Shri Nepal Chandra Roy** : স্যার, যে প্রস্তাব দুপক্ষ থেকে রাখা হয়েছে আমি চাচ্ছি.........

**Mr Deputy Speaker** : I have already given my ruling on the point Please do not cast any reflection on the ruling of the Chair. Please take your seat.

**Shri Nepal Chandra Roy** : এটা Privilege Committee-তে পাঠিয়ে দিন তাহলে হয়ে যাবে।

**Mr Deputy Speaker** : No privilege is involved in this matter. Please take your seat. Now, six Honourable Members have mentioned some facts before this House. But I have received names of four other Honourable Members who want to mention something. To-day being the last day as from Monday written notice will be required from those Honourable Members who want to mention something on the floor of the House—I have decided to uphold the request of the four Honourable Members who also want to mention something to-day. I would request them to be as brief as possible. Henceforth, no such mention cases will be allowed. Only six Members will be entitled to mention something if they send in timely notices to the Secretary. I call upon Shri Saral Deb to speak.

**শ্রীসরল দেব** : মিঃ ডেপুটি স্পীকার, স্যার, সম্প্রতি খুলনা জেলা থেকে চোরা পথে এসে ৩০০-এর উপর উদ্বাস্তু পরিবার চৈত্রের রৌদ্রে হাসনাবাদ রেলস্টেশানের উপর এবং বসিরহাট কোর্টের উপর পড়ে আছে। আপনার মাধ্যমে আমি পুনর্বাসন মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি অবিলম্বে তাদের কাছে যে কোন প্রকারে হোক রিলিফের ব্যবস্থা করা এবং তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা যেন হয়।

**শ্রীদেবব্রত দত্ত** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভার সামনে একটা গুরুতর ঘটনার কথা উল্লেখ করতে চাই। ঘটনাটি হচ্ছে গত ২রা মার্চ তারিখে সন্ধ্যা ৭টার সময় সি.পি.এম.এর কর্মী এবং কৃষক সমিতির কর্মী শ্রীসুবল মণ্ডলের উপর আক্রমণ করা হয় এবং তাকে খুন করার চেষ্টা করা হয়। ঘটনাটি ঘটে নদীয়া জেলায় কোতোয়ালি থানায় সেবাগ্রাম নামক গ্রামে। যারা তাকে আঘাত করে তার মধ্যে সন্তোষ বচার, যিনি দক্ষিণ পন্থী কমিউনিষ্ট পার্টির স্থানীয় নেতা, তাঁর সঙ্গে মোসাই হাঁসদা, ভুখন মাজী, রাখদা মাজী এবং আরো ২০/২১ জন লোক বর্শা দিয়ে তাকে আক্রমণ করে এবং তার মাথায় গুরুতরভাবে আঘাত করে। এখন সে মুমূর্ষু অবস্থায় ওখানকার হাসপাতালে রয়েছে এবং তার অবস্থা খুব সঙ্গীন। এই রকম গুরুতর ঘটনায় দেখা যাচ্ছে পুলিশ পর্যন্ত কোন সক্রিয় ব্যবস্থা নেয়নি। এইভাবে সি.পি.এম. এর উপর সমস্ত দিক থেকে শরিকী পক্ষ থেকে আক্রমণ সুরু হয়েছে। এই বিষয়ে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅজিতকুমার বিশ্বাস** : মিঃ ডেপুটি স্পীকার, স্যার, বেশ কয়েকদিন যাবত সংবাদপত্রে সংবাদ প্রকাশিত হচ্ছে যে কলকাতা এবং কলকাতার শিল্পাঞ্চলে বেশ কয়েকটি বোমা তৈরির কারখানা গড়ে উঠেছে এবং এই বোমা তৈরির যারা শিল্পী বা যারা বোমা বহন করে তাদের হাতে বোমা ফেটেছে, তাতে নিহত ও আহত হয়েছে। যেখানে ফ্লাইট অব ক্যাপিট্যাল হচ্ছে সেখানে এত কস্টলি জিনিস কি করে আমদানি করতে পারে তা আমি বুঝতে পারছি না। এক কেজি বোমা তৈরির মসলার মূল্য হচ্ছে ৮২ টাকা, অথচ যেখানে টাকা অন্য রাজ্যে চলে যাচ্ছে সেখানে এই ধরণের কারখানা স্থাপিত হচ্ছে। এতে আমি খুব মর্মাহত হয়েছি। বিভিন্ন জায়গায় এই ধরণের যে শিল্প গড়ে উঠেছে এই সংবাদ পুলিশ—জানা সত্বেও পুলিশ কোন কারখানার মালিককে গ্রেপ্তার করছে না। হাসপাতালে কিছু গেছে, সেই সূত্রে পুলিশ খবর পেয়েছে, খবর পাওয়া সত্বেও সেখানে মসলাপত্র, বোমা তৈরির জিনিসপত্র রয়েছে, সেগুলি পুলিশ উদ্ধার করছে না। আমি আপনার মারফত এই বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে পুলিশী ব্যবস্থা করে তিনি যেন এই সমস্ত কারখানার মালিকদের খুঁজে বের করেন। এই ধরণের কারখানা সৃষ্টি হয়ে যাওয়ায় আইন শৃঙ্খলা যেভাবে ভেঙ্গে পড়ার সম্ভাবনা দেখা দিয়েছে তাতে একে বন্ধ করার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা দরকার।

**শ্রীঅনিলকুমার মুখার্জী** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বোধ হয় কিছু দিন পূর্বে আনন্দ বাজার পত্রিকায় ডাঃ বিধানচন্দ্র রায় পলিক্লিনিকএ ডার্মাটোলজি অর্থাৎ চর্ম বিভাগ সম্পর্কে একটা কাহিনী বেরিয়েছিল। দীর্ঘদিন ধরে এ পলিক্লিনিকে চর্মরোগ বিভাগ খোলার জন্য আবেদন নিবেদন করেছি, আমি হাউসে কোয়েশ্চেন দিয়েছিলাম, সে সম্পর্কে মন্ত্রী মহাশয় বলেছেন যে সেখানে সেই বিভাগ আছে। কিন্তু কয়েকদিন আগে আমি সেই জায়গায় গিয়ে দেখি চর্মরোগ বিভাগ নেই। এর আগেও আমি এই হাউসে উল্লেখ করেছি, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবার অনুরোধ জানাচ্ছি ঐ বি. সি. রায় পলিক্লিনিকে চর্মরোগ বিভাগ খোলার জন্য অতীতে তিনি বলেছিলেন ডাক্তার পাওয়া যায় না।

কিন্তু আমি জানি ক্যালকাটা ট্রপিকাল মেডিক্যাল স্কুলে একজন বিশেষজ্ঞ ডাক্তার শ্রীমতী দীপ্তি রায়চৌধুরী আছেন তিনি একজন খ্যাতনামা আন্তর্জাতিক চর্মরোগ বিশেষজ্ঞ। তার কাছে অনেক লোক উপকার পেয়েছে। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করবো সেই খ্যাতনামা ডাক্তারকে অবিলম্বে এখানে নিয়োগ করে ঐ জায়গায় চর্মরোগ বিভাগ খোলা হোক এ অনুরোধ জানাচ্ছি।

[2-40—2-50 p.m.]

## GOVERNMENT BUSINESS
### Financial
### Budget of the Govt. of West Bengal for 1970-71.
### VOTING ON DEMANDS FOR GRANTS.

Demand for Grant No. 34.
Major Head : 50-Public Works.

**Shri Subodh Banerjee** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 16,57,55,000 be granted for expenditure under Grant No. 34, Major Head, "50-Public Works", during 1970-71.

Demand for Grant No. 51
Major Head : 103-Capital Outlay on Public Works.

**Shri Subodh Banerjee** : Sir, on the recommendation of the Governor, I beg also to move that a sum of Rs 7,28,35,000 be granted for expenditure under Grant No. 51, Major Head : "103-Capital Outlay on Public Works", during 1970-71.

Demaed for Grant No. 32.

Major Head : 39-Miscellaneous Social and Developmental Organisations—Excluding Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes.

**Shri Subodh Banerjee** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,84,99,000 be granted for expenditure under Grant No. 32, Major Head : "39-Miscellaneous Social and Developmental Organisations—Excluding Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes," during 1970-71.

মাননীয় ডেপুটী স্পীকার মহোদয়, পূর্ত বিভাগের কাজগুলি দুটি মুখ্য বাজেটের অন্তর্গত। তার একটা হল "50—Public Works" এবং অন্যটি "103—Capital Outlay on Public Works".

**50—Public Works**

এই খাতে এক লক্ষ টাকার অনধিক যাবতীয় নির্মাণ-কার্যের এবং সরকারী ঘরবাড়ী ও রাস্তার মেরামত কার্যের ব্যয় মেটানো হয়। এ-ছাড়া C.R.F. ( কেন্দ্রীয় সড়ক তহবিল ) থেকে প্রাপ্ত অর্থে নির্মীয়মাণ সড়কগুলি বাবত এবং ল্যাট্যারেল রোডস, বর্ডার রোডস সংক্রান্ত যাবতীয় খরচ এই খাতের অন্তর্ভুক্ত।

দেশের সীমান্ত অঞ্চলকে সুদৃঢ় করে রক্ষা করবার সাংবিধানিক দায়িত্ব কেন্দ্রীয় সরকারের উপর ন্যস্ত আছে। সীমান্ত প্রতিরক্ষা ব্যবস্থার সঙ্গে অচ্ছেদ্যভাবে যুক্ত রয়েছে সীমান্ত অঞ্চলে সড়ক নির্মাণ ও রক্ষণাবেক্ষণ। এই উদ্দেশ্যে রাজ্যসরকার পাক-ভারত সীমান্ত-সংলগ্ন পশ্চিম দিনাজপুর জেলার ইসলামপুর মহকুমায় ও চব্বিশ-পরগনা জেলার বসিরহাট মহকুমায় প্রায় এক কোটি আটাত্তর লক্ষ টাকা ব্যয়ে কতকগুলি গুরুত্বপূর্ণ সীমান্ত সড়ক ও ইছামতী নদীর উপরিস্থিত সেতু নির্মাণ করেন। কিন্তু আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার তাঁদের এই বাবত দেয় অনুদান মঞ্জুর করেননি। পূর্ত-মন্ত্রীর দায়িত্ব গ্রহণ করেই এই বিষয়ে আমি কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করি এবং পশ্চিমবাংলার লোকসভা-সদস্যবৃন্দকে এ-বিষয়ে কেন্দ্রীয় সিদ্ধান্ত ত্বরান্বিত করবার জন্য অবহিত ও অনুরোধ করি। অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, কেন্দ্রীয় সরকার এখনও পর্য্যন্ত তাঁদের চূড়ান্ত সিদ্ধান্ত জানান নি। এছাড়াও আরও আটটি সীমান্ত-সংলগ্ন জেলায় সড়ক ও সেতু নির্মাণের জন্য প্রায় ২২ কোটি টাকার একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের কাছে অর্থ-মঞ্জুরীর জন্য পেশ করা হয়েছে। এ-বিষয়টি এখন কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন রয়েছে।

কেন্দ্রীয় সড়ক তহবিলের বর্তমান গঠনতন্ত্র ও প্রশাসন পক্ষপাতদুষ্ট। যদিও এই তহবিলের রাজস্ব প্রতি বছর প্রতি রাজ্যে ব্যবহৃত মোটর গাড়ীর পেট্রোলের উপর গ্যালনপ্রতি অনধিক ৭৫

পয়সা লেভীধার্য করে সংগৃহীত হয়, তবুও এই রাজস্বের এক কপর্দকও কেন্দ্রীয় সরকারের সম্মতি ব্যতীত সড়ক বা সেতু নির্মাণের জন্য ব্যয় করা অবৈধ। অথচ এই তহবিল থেকে প্রাপ্য রাজস্বের এক বিরাট অংশ প্রতি বছর কেন্দ্রীয় সরকার উক্ত তহবিলের প্রশাসন-ব্যয় হিসাবে আত্মসাৎ করছেন। আশ্চর্যের বিষয় আরও এই যে, কেন্দ্রীয় সড়ক-তহবিল-নিয়ন্ত্রণ কমিটিতে রাজ্যসরকারের প্রতিনিধি প্রেরণের কোনো অধিকার নেই। এ বড় অদ্ভুত পরিস্থিতি!

বর্তমানে ডিজেল-চালিত ভারী যাত্রিবাহী বাস ও মালবাহী ট্রাক যাতায়াতের জন্য এ রাজ্যের সড়কগুলি বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। কিন্তু ডিজেলের উপর দেয় অন্তঃশুল্ক থেকে কেন্দ্রীয় সরকার যে রাজস্ব সংগ্রহ করেন, তার ন্যূনতম অংশও তাঁরা সড়ক সংস্কারের জন্য রাজ্যসরকারকে দেননা। এমনকি ডিজেলকে কেন্দ্রীয় সড়ক তহবিলের ধার্য লেভীর আওতায় আনার প্রশ্নেও তাঁরা অহেতুক গড়িমসি ও টালবাহানা করছেন। কেন্দ্র-রাজ্য সম্পর্কের সামগ্রিক পর্যালোচনার সময়ে উল্লিখিত ত্রুটিগুলি দূরীকরণের জন্য রাজ্যসরকার বিশেষভাবে চেষ্টা করেন। বর্তমানেও চেষ্টা চালানো হচ্ছে। উল্লিখিত অসুবিধা ও বাধাবিপত্তি ছাড়া চতুর্থ যোজনাকালে আলোচ্য তহবিল থেকে ১৭-টি সড়ক ও সেতু-প্রকল্পের জন্য দুই কোটি টাকার মঞ্জুরী পাওয়া গেছে।

চলতি বছরে ঘরবাড়ি ও রাস্তা সংরক্ষণের জন্য বাজেট-বরাদ্দ ছিল ৫ কোটি ১৯লক্ষ টাকা। ঐ টাকা বাড়িয়ে এ বছরের সংশোধিত বাজেটে ৬ কোটি ৩৭ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে। তা সত্ত্বেও এই অর্থ প্রয়োজনের তুলনায় নিতান্ত অপ্রতুল। কারণ, এই বরাদ্দের মধ্যেই বন্যাবিধ্বস্ত রাস্তা ও ঘরবাড়ির মেরামতও করতে হবে। কেন্দ্রীয় সরকার ঋণ হিসাবে যে সাহায্য দিচ্ছিলেন, তা আর পাওয়া যাচ্ছে না।

## 103—Capital Outlay on Public Works

এই খাতে এক লক্ষ টাকার উর্ধ্ব-মূল্যের যাবতীয় ইমারত ও সড়ক এবং যোজনাভুক্ত বহু শিক্ষায়তন, হাসপাতাল, শিল্প প্রতিষ্ঠান প্রভৃতি নির্মিত হচ্ছে। প্রয়োজনীয় অর্থের অভাবে যোজনাভুক্ত বহু প্রকল্প নির্ধারিত সময়ে শেষ করা যায় নি। সেগুলি চতুর্থ যোজনায় টেনে আনতে হয়েছে।

পঞ্চ-বার্ষিক পরিকল্পনায় পশ্চিমবঙ্গে এ-পর্যন্ত প্রায় ৬,৮০০ মাইল রাস্তা ও বিভিন্ন পরিসরের ১৪৪-টি সেতু নির্মিত হয়েছে।

১৯৬৯-৭০ সাল থেকে চতুর্থ পঞ্চ-বার্ষিক পরিকল্পনার কাজ শুরু হয়েছে। প্রথমে ৪২ কোটি টাকার একটি পরিকল্পনার কাজ শুরু হয়েছিল। Planning Commission-এর Working Group অবশ্য তা পরীক্ষা করে কমিশনকে মোট ৩০ কোটি টাকা বরাদ্দ করতে সুপারিশ করেছিলেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের আর্থিক সাহায্যের পরিমাণ অনেক কম হওয়ায় শেষ পর্যন্ত মাত্র ১৪ কোটি ২৮ লক্ষ টাকা চতুর্থ পরিকল্পনায় রাস্তা তৈরী ও উন্নয়নের জন্য আপাতত বরাদ্দ হয়েছে। এই ব্যয় বরাদ্দের মধ্যে প্রায় ৭ কোটি ৫০ লক্ষ টাকা সরকারী কর্মচারীদের বেতন, রাস্তা-নির্মাণের প্রয়োজনীয় যন্ত্রপাতি ক্রয় ও মেরামত, জমি অধিগ্রহণের বকেয়া ক্ষতিপূরণ ইত্যাদি বাবদ ব্যয় হবে। কিন্তু পূর্ববর্তী পরিকল্পনার অসমাপ্ত কাজগুলি শেষ করতেই আনুমানিক ১৩ কোটি টাকা দরকার। সুতরাং চতুর্থ পরিকল্পনায় নতুন রাস্তা-তৈরীর কাজ যে বিশেষভাবে ব্যাহত হবে সে-বিষয়ে সন্দেহের অবকাশ নেই।

এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে, পূর্বে তৈরি গ্রামাঞ্চলের রাস্তাগুলির অবস্থার ক্রমাবনতি সরকারের নিকট একটি বিশেষ সমস্যারূপে দেখা দিয়েছে। এই-সব রাস্তা তৎকালীন চাহিদা অনুযায়ী হালকা-ধরনের যানবাহন চলাচলের উপযোগী করে তৈরী করা হয়েছিল। কিন্তু অতি অল্প সময়ের মধ্যেই ভারী ভারী ট্রাক ইত্যাদি চলাচল শুরু করায়, এই রাস্তাগুলির অবস্থা ক্রমশ খারাপ হয়ে যাচ্ছে। বর্তমানে ভারী যানবাহন চলাচলের উপযোগী করে রাস্তাগুলি সংস্কার করতে প্রায় নূতন রাস্তা তৈরির সমান টাকা লাগবে। কিন্তু আর্থিক অনটনের দরুন রাস্তা-সংস্কারের কাজ সরকারের পক্ষে যথোচিত ভাবে করা সম্ভব হচ্ছে না।

[2-50—3-00 p.m.]

ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে রাস্তা তৈরির খরচ অনেক বেশী। কারণ, এই রাজ্যে মাটির ভারবাহিকা-শক্তি অনেক কম। এ ছাড়া, রাস্তা তৈরির প্রধান প্রধান উপকরণ-গুলিও সহজলভ্য নয়। বেশীর ভাগ ক্ষেত্রেই এইসব উপকরণ অনেক দূর থেকে বহন করে আনতে হয়, যার জন্য খরচ পড়ে অনেক বেশী।

রাস্তা তৈরির ক্ষেত্রে পরিকল্পনার সার্থক রূপায়ণ করতে হলে একদিকে যেমন দরকার ব্যয়-সংকোচন, অন্যদিকে প্রয়োজন অর্থ, আধুনিক বিজ্ঞানসম্মত পদ্ধতির অনুসরণ ও অভিজ্ঞতা। পূর্ত (সড়ক) বিভাগের গবেষণাগারটি (Road and Building Research Institute) সম্প্রতি বাংলাদেশের স্থানীয় মালমশলা এবং অন্যান্য উপকরণের বৈজ্ঞানিক গুণাগুণের বিশদ পরীক্ষা করছেন, যাতে রাস্তা ও গৃহ নির্মাণের কাজে এইসব উপকরণের সুচারু ব্যবহার হতে পারে ও তার ফলে নির্মাণক্ষেত্রে ব্যয়সংকোচ করা সম্ভব হয়। বর্তমানে এই গবেষণাগারে বিভিন্ন শ্রেণীর রাস্তার আস্তরণ তৈরীর খরচ নিয়েও পরীক্ষা নিরীক্ষা চলছে। আশা করা যায়, চতুর্থ পরিকল্পনার রূপায়ণে এই গবেষণার ফল প্রতিফলিত হবে।

সড়ক-দপ্তর রাজ্যপরিকল্পনার বাইরে কয়েকটি গুরুত্বপূর্ণ রাস্তা তৈরী ও উন্নয়নের কাজও গ্রহণ করেছেন। দমদম সুপার হাইওয়ের বর্তমানে যার নাম নজরুল অ্যাভিনিউ তার কাজ সম্প্রতি আনুমানিক ১ কোটি ৩৪ লক্ষ টাকা ব্যয়ে শেষ হয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে উপযুক্ত অর্থ সাহায্য না পাওয়ার দরুন ৪০ মাইল দীর্ঘ কলকাতা-দুর্গাপুর এক্সপ্রেস-ওয়ের কলকাতা-পালসিট অংশের কাজ বিশেষ এগোয় নি। এছাড়া ফরাক্কা বাঁধ সংযোগকারী ফরাক্কা-অ্যাপ্রোচ রাস্তাগুলি নির্মাণের কাজ পূর্ত (সড়ক) বিভাগের উপর ন্যস্ত হয়েছে। প্রায় সাড়ে তিন কোটি টাকা ব্যয়ে মোট ১৯ মাইল দীর্ঘ জাতীয় সড়ক নির্মাণ এই প্রকল্পের অন্তর্ভুক্ত। আপাতত মালদহ জেলায় "পাগলা" সেতু থেকে ফরাক্কা ব্যারেজ পর্যন্ত ৪·৬ মাইল দীর্ঘ ও ব্যারেজ থেকে মুর্শিদাবাদ জেলার ২·৬৮ মাইল পর্যন্ত নতুন রাস্তা নির্মাণের কাজ ইতিমধ্যেই শুরু করা হয়েছে। চলতি বছরে এই প্রকল্পে আনুমানিক ২০ লক্ষ টাকা ও আগামী বছরে ১ কোটি ২০ লক্ষ টাকা খরচ হওয়ার কথা। উত্তরবঙ্গ, আসাম, ভুটান প্রভৃতি রাজ্যের সঙ্গে কলকাতার সংযোগকারী একমাত্র রাস্তা হিসাবে ফরাক্কা অ্যাপ্রোচের নির্মাণ বিশেষ গুরুত্বপূর্ণ।

১৯৬২-৬৩ সালে কয়লা পরিবহণের সুবিধার্থে বর্দ্ধমান জেলার খনি অঞ্চলের সঙ্গে গ্র্যাণ্ড ট্রাঙ্ক রোডের সংযোগকারী বর্দ্ধমান জেলা পরিষদের মালিকানাধীন ১৯টি স্থানীয় সড়ক সংস্কার ও উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার ৩ কোটি টাকা ব্যয়-মঞ্জুরী করার অঙ্গীকার করেন। প্রকল্পটির দ্রুত রূপায়ণের উদ্দেশ্যে রাজ্যসরকার সড়কগুলির কর্তৃত্ব বর্দ্ধমান জেলা পরিষদের কাছ থেকে নিয়ে উন্নয়নের কাজ

শুরু করেন। কিন্তু ১৯৬৫ সালে কাজ বেশ কিছু অগ্রসর হওয়ার পর হঠাৎ কেন্দ্রীয় সরকার আর্থিক সংকটের অজুহাতে উল্লিখিত চুক্তি-ভঙ্গ করে প্রকল্পটি বন্ধ রাখার আদেশ দেন। কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্তের ফলে রাজ্যসরকার এক অভূতপূর্ব অবস্থার সম্মুখীন হয়েছেন। একদিকে যেমন উক্ত ১৯টি সড়ক জেলা পরিষদকে ফিরিয়ে দেওয়া সম্ভব নয়, তেমনি অপরদিকে সীমিত আর্থিক সঙ্গতির জন্য আরব্ধ প্রকল্পের রূপায়ণ ও রক্ষণাবেক্ষণের কাজ এককভাবে অর্থবরাদ্দ করা রাজ্যসরকারের পক্ষে অসম্ভব। আলোচ্য ঘটনার পরিপ্রেক্ষিতে একথা বলতে বাধ্য হচ্ছি যে, কেন্দ্রের অদূরদর্শিতা ও জনস্বার্থবিরোধী নীতির ফলেই কেন্দ্র-রাজ্য সম্পর্ক তিক্ত হতে চলেছে। আমি আশা করি যে, কেন্দ্রীয় সরকার তাঁদের চিরাচরিত নীতি পরিহার করে সহযোগিতাপূর্ণ মনোভাব নিয়ে এই সমস্যার সমাধান করবেন।

পূর্বেই উল্লেখ করা হয়েছে যে, প্রয়োজনমত অর্থের অভাবে এই রাজ্যে নতুন রাস্তা তৈরী বিশেষভাবে ব্যাহত হওয়ার আশঙ্কা দেখা দিয়েছে। এই সব বাধাবিপত্তি ও প্রতিকূল অবস্থাকে সামনে রেখেই সরকার কিছু কিছু নতুন রাস্তা তৈরির পরিকল্পনা হাতে নিতে ইচ্ছুক। যেহেতু অদূর ভবিষ্যতে এই অবস্থার পরিবর্তনের সম্ভাবনা আছে বলে মনে হয় না সেহেতু আমাদের আরও বেশি সচেতন হতে হবে, যাতে উন্নয়নমূলক কাজে বিশেষ করে রাস্তা তৈরির কাজে লগ্নী অর্থ সৎভাবে খরচ হয় এবং জনসাধারণ তা থেকে সবচেয়ে বেশি উপকৃত হন। এই কথা স্মরণ রেখেই বর্তমান সরকার চতুর্থ পরিকল্পনায় নতুন রাস্তা তৈরির খসড়া প্রস্তুত করেছেন।

অনেকের ধারণা যে, জনকল্যাণমূলক কাজে বরাদ্দ টাকা পুরোপুরি খরচ হয় না। উদাহরণ স্বরূপ চলতি বছরে রাজ্যের সড়ক উন্নয়নের জন্য যে ৩০ কোটি ৭৫ লক্ষ টাকা বাজেট বরাদ্দ দেখান হয়েছে, সংশোধিত বাজেটে ঐ টাকা দাঁড়িয়েছে ৩ কোটি ৩৯ লক্ষ। আপাতদৃষ্টিতে ঐ টাকা কম খরচ বলে মনে হলেও রাজ্যের সামগ্রিক আর্থিক সঙ্গতি বিবেচনা করেই সংশোধিত বাজেটে বরাদ্দ টাকা কম করতে হয়েছে। বস্তুত:পক্ষে বরাদ্দ টাকার অনেক বেশী খরচ করা সম্ভবপর এবং তার প্রয়োজনও রয়েছে। কিন্তু আমাদের সীমিত আর্থিক অবস্থার পরিপ্রেক্ষিতে বাজেট-বরাদ্দ ছাঁটাই করতে হয়। সুতরাং বাজেটের টাকা খরচ হয় না বা কেন্দ্রীয় সরকারের প্রদত্ত টাকা ফেরত চলে গিয়েছে এমন সংবাদ একটি বাংলা দৈনিক সংবাদপত্রে বেরিয়েছে। যে reporter এই সংবাদ পরিবেশন করেছেন সংবাদ পরিবেশনকারী সম্পর্কে সম্পূর্ণ তাঁর অজ্ঞতাই প্রমাণ করেছে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, সরকারী জায়গা থেকে বৃটিশ শাসকদের সমস্ত মূর্তি অপসারিত করা যুক্তফ্রন্ট সরকারের ৩২ দফা কর্মসূচীর অন্যতম। আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে, নির্দ্ধারিত সময় অর্থাৎ ১৯৬৯ সালের ডিসেম্বরের বহু পূর্বেই এ কাজ সমাপ্ত হয়েছে। বিধানসভা প্রাঙ্গণ এবং কলকাতা ময়দানের বিভিন্ন জায়গায় যত মূর্তি ছিল, সেগুলিকে অপসারিত করা হয়েছে। পশ্চিম বাংলার বিভিন্ন জেলায় সরকারী ভবনে বা প্রাঙ্গণে বিদেশী সাম্রাজ্যবাদীর যেসব স্মৃতিফলক ছিল, সেগুলিও ইতিমধ্যে অপসারিত করা হয়েছে।

রাজা রামমোহন রায় এবং দেশবন্ধু চিত্তরঞ্জন দাশের মূর্তি ছাড়াও আরও কয়েকটি ব্রোঞ্জমূর্তি নির্মাণের সিদ্ধান্ত যুক্তফ্রন্ট সরকার করেছেন— এগুলি সাহিত্য সম্রাট বঙ্কিমচন্দ্র, শহীদ ক্ষুদিরাম বসু এবং সূর্য্য সেনের।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, এ বছর নেতাজীর একটি পূর্ণাবয়ব ব্রোঞ্জ-মূর্তি ইম্ফলের নিকটবর্তী মৈরাঙ-এ স্থাপনের জন্য আজাদ হিন্দ ফৌজ শহীদ স্মৃতি সমিতির হাতে

র্পিত হয়েছে। তা ছাড়া বাঘা যতীনের একটি মর্মর মূর্তিও শীঘ্রই বালেশ্বর স্মৃতি সমিতির হাতে র্পণ করা হবে।

মাননীয় সদস্যগণ সম্ভবত জানেন যে, মহান বিপ্লবী কমরেড লেনিনের একটী ব্রোঞ্জ-র্তি Indo-Soviet Cultural Society-এর সৌজন্যে সোভিয়েট রাশিয়ার কাছ থেকে র্তি পাওয়া যাবে। এ বছর লেনিনের জন্মশতবার্ষিকী উপলক্ষ্যে মূর্তিটি এসপ্লানেড-চৌমাথায় াপিত হবে।

মূর্তি অপসারণের কাজ ছাড়াও বহু সরকারী বাড়ী, সেতু এবং রাস্তার নাম পরিবর্তন করে যাঁরা দেশগৌরব তাদের নামে নতুন নামকরণ করা হচ্ছে।

এই সরকারের অনুরোধক্রমে কেন্দ্রীয় সরকার ভারতের মুক্তিযোদ্ধাগণের স্মৃতি বিজড়িত আন্দামান সেলুলার জেলের কিয়দংশ জাতীয় স্মৃতিশালা হিসাবে সংরক্ষিত করতে রাজী হয়েছেন।

শহীদ ক্ষুদিরামের বাস্তুভিটা সংরক্ষণের প্রশ্নও সরকার বিশেষভাবে বিবেচনা করছেন।

এ প্রসঙ্গে আরও জানাচ্ছি যে, বনগাঁর নিকট বারাকপুর গ্রামে অবস্থিত প্রখ্যাতনামা সাহিত্যিক বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়ের বাস্তুভিটা সংরক্ষণের প্রশ্নটি সরকারের বিবেচনাধীন।

Bengal Engineering College প্রাঙ্গণে অবস্থিত প্রাক্তন Bishop College ভবনটি মাইকেল মধুসূদনের স্মৃতিবিজড়িত হওয়ায় মধুসূদনের বিগত জন্মদিনে তাঁর নামাংকিত একটি ফলক এস্থানে উৎকীর্ণ করা হয়েছে।

পূর্ত দপ্তরের বিভিন্ন দায়িত্বের মধ্যে প্রত্নতত্ত্বের কাজও বিশেষ গুরুত্বপূর্ণ এবং এই দপ্তরের অধীনে একটি প্রত্নতত্ত্ব অধিকার গত তের বৎসর যাবৎ কাজ করে চলেছে। বিগত আর্থিক বছরে, মেদিনীপুরে সুবর্ণরেখা নদীর দক্ষিণে প্রসারিত অরণ্যাবৃত ভগ্ন উপত্যকায় এক অভিযানের ফলে আবিষ্কৃত হয়েছে প্রস্তর যুগের প্রত্নাশ্মর গোষ্ঠীর অসংখ্য হাতিয়ার। বাঁকুড়া জেলায় গন্ধেশ্বরী নদীর তটপ্রান্তে ও শুশুনিয়া পাহাড়ের চারপাশে পরিচালিত আর একটি অভিযানের ফলে আবিষ্কৃত হয়েছে অতীতের নানা বিলুপ্ত মেরুদণ্ডী প্রাণীর শিলীভূত কংকালের নিদর্শন। জীবাশ্মগুলি ভারতের ভূতাত্ত্বিক সমীক্ষা কর্তৃক পরীক্ষিত হয়েছে। মেদিনীপুর জেলায় মালঞ্চ গ্রামে অবস্থিত দক্ষিণাকালীর মন্দির এবং পুরুলিয়া জেলায় চেলিয়ামা গ্রামে অবস্থিত রাধাবিনোদ মন্দির ইতিমধ্যেই সংরক্ষিত বলে ঘোষিত হয়েছে। এই দুটি মন্দিরের পোড়ামাটীর শিল্পকর্ম বিশেষভাবে উল্লেখযোগ্য।

১৯৭০-৭১ সালে পশ্চিম বাংলায় অবস্থিত পুরাকীর্তিসমূহের সংরক্ষণের উদ্দেশ্যে সর্বপ্রথম এক ধারাবাহিক কর্মসূচী ও পরিকল্পনা গৃহীত হয়েছে। এই পরিকল্পনা অনুসারে ধর্মনিরপেক্ষভাবে ২২০টি পুরাকীর্তি ও প্রত্নস্থান সংরক্ষণের যথাবিহীত পূর্ণাঙ্গ প্রকল্প নির্দ্ধারিত হয়েছে। আলোচ্য সালে ২৫টি পুরাতন মন্দির এবং ৫টি মসজিদকে কালজীর্ণতা থেকে সংরক্ষণ করা হবে প্রত্নতত্ত্বীয় মেরামতির দ্বারা। অপরপক্ষে এই একই বছরে ২৫টি পুরাতন মন্দির, ৩টি ইসলামী সমাধি ও স্থাপত্য, ৩টি খ্রীষ্টীয় গীর্জা ও সমাধি এবং প্রাচীন ধ্বংসাবশেষপূর্ণ ৯-টি ঢিবি ও ৪-টি দুর্গকে আবশ্যকীয় দ্রুত সংরক্ষণের পর্যায়ে আনা হবে বলে স্থির হয়েছে।

প্রত্নতত্ত্ব অধিকারের নিয়ন্ত্রণাধীন রাজ্য প্রত্নতত্ত্ব সংগ্রহশালা আরও প্রসারিত হয়েছে। আগামী আর্থিক বছরে দার্জিলিং জেলার নিম্ন হিমালয় অঞ্চলে এবং কপিলমুনির স্মৃতি-বিজড়িত সাগরদ্বীপ

অঞ্চলে অনুসন্ধান চালানোর দুটি প্রকল্প কেন্দ্রীয় প্রত্নতত্ত্ব বিভাগের স্ট্যাণ্ডিং কমিটি কর্তৃক অনুমোদিত হয়েছে। কেন্দ্রীয় সরকার বাংলার বহু স্মৃতিসৌধকে অবহেলিত রেখেছেন। যুক্তফ্রন্ট সরকার এরূপ বহু স্মৃতিসৌধ সংরক্ষিত করার কর্মসূচী গ্রহণ করেছেন। প্রতিটী জেলার পুরাকীর্তি সম্বন্ধে সেজন্য বিস্তৃত তথ্য ও আলোকচিত্র সম্বলিত পুস্তক প্রকাশনের একটী কর্মসূচীও গৃহীত হয়েছে। বাঁকুড়া, বীরভূম, কোচবিহার ও পুরুলিয়া জেলার পুরাবস্তু বিষয়ক গ্রন্থ শীঘ্রই প্রকাশিত হবে। বাকি জেলাগুলি সম্বন্ধেও অনুরূপ গ্রন্থ যতশীঘ্র সম্ভব প্রকাশের চেষ্টা চলেছে।

[3-C0—3-25 p.m ]

পূর্ত বিভাগের কাজ সম্বন্ধে জনগণের মনে দীর্ঘদিন যাবৎ যে সংশয় পুঞ্জীভূত ছিল, তা দূর করবার জন্য আমরা সর্বপ্রযত্নে চেষ্টা করে চলেছি। দুর্নীতিমুক্ত ও স্বাস্থ্যকর পরিবেশ সৃষ্টির জন্য ইতিমধ্যেই কতকগুলি প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

পূর্ত বিভাগের কাজের গুণগত উন্নতির জন্য বিভাগের বাস্তুকারদের সতর্ক দৃষ্টি রাখতে বলেছি। মাঝে মাঝে আকস্মিক সফর করে কাজ ঠিকমত হচ্ছে কিনা তা পর্যবেক্ষণ করে দেখার উপর জোর দেওয়া হয়েছে। যে-সকল স্থানে সরকারী ঘরবাড়ী ও রাস্তা নির্মাণের কাজ চলেছে, সেই সকল স্থানে কাজের বিশেষ বিবরণ ও Specification সম্বলিত নোটীশ সর্বসাধারণের অবগতির জন্য টাঙিয়ে দেওয়া হচ্ছে। জনসাধারণকে সেই সঙ্গে অনুরোধ করা হচ্ছে তাঁরা যেন লক্ষ্য রাখেন Specification অনুযায়ী কাজ হচ্ছে কিনা। এইভাবে জনগণের সহায়তায় কাজ ত্রুটীহীন এবং দপ্তরের প্রশাসন দুর্নীতিমুক্ত করার প্রচেষ্টা চলেছে।

পূর্ত বিভাগের অধীনে কারখানাগুলিতে আগে ব্যক্তিগত কাজ হত। এ ধরনের ব্যক্তিগত মেরামতীর কাজ এবং সরকারী স্টোর থেকে ব্যক্তিগতভাবে কাউকে জিনিসপত্র দেওয়া নিষিদ্ধ করে দেওয়া হয়েছে।

ঠিকাদারদের তালিকাভুক্তি সম্বন্ধে আইনের কড়াকড়ি শিথিল করে বর্তমানে উদার দৃষ্টি-ভঙ্গীতে তাঁদের তালিকাভুক্ত করা হচ্ছে। দেশের বেকার সমস্যার পরিপ্রেক্ষিতে কারিগরী শিক্ষা-প্রাপ্ত বেকার ইঞ্জিনীয়ারদের ঢালাও ভাবে ঠিকাদার তালিকাভুক্ত করে নেওয়ার নির্দেশ দেওয়া হয়েছে।

পূর্ত বিভাগ যাতে জনগণের আস্থাভাজন হয়ে উঠতে পারে, সেজন্য যথাসাধ্য চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। আশা করি এ প্রচেষ্টায় মাননীয় সদস্যদের তথা জনসাধারণের সহযোগিতা ও শুভেচ্ছা লাভ করতে পারবো।

আমার বক্তব্য শেষ করার আগে Grant No. 32 সম্বন্ধে দু-একটী কথা বলা আবশ্যক মনে করি। এই দাবীর অন্তর্ভুক্ত বিভিন্ন খাতের ব্যয়-বরাদ্দে এগারটি বিভিন্ন দপ্তর সংশ্লিষ্ট; এর মধ্যে Construction Board-এর নামে যে ব্যয়-বরাদ্দ রয়েছে, মাত্র তারই সঙ্গে পূর্ত বিভাগ [ P. W. ( C. B. ) Department ] প্রত্যক্ষভাবে সংশ্লিষ্ট। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, Construction Board বিভিন্ন দপ্তরের জন্য নির্মাণকার্যাদি করে থাকে। সেই সমস্ত কাজের ব্যয়-বরাদ্দ সংশ্লিষ্ট দপ্তরসমূহের বাজেটভুক্ত। আলোচ্য Grant-এর Construction Board-এর জন্য যে ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে, তা কেবল সংস্থার প্রশাসনিক ব্যয় নির্বাহের জন্য। সুতরাং এ বিষয়ে বিশেষ কিছু বলার নেই।

আমার বক্তব্য শেষ করেছি। এবার আমার উত্থাপিত ব্যয়-বরাদ্দের দাবিগুলি অনুমোদনের জন্য সভাকে অনুরোধ করছি।

( At this stage the House was adjourned for 20 minutes. )

( After adjournment )

[3-25—3-35 p.m ]

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** Sir, I rise on a point of privilege. আমি ১৯৫২ সাল থেকে এই হাউসে আছি এবং ১৯৫২ সাল থেকে অপজিসনের যে রাইট যেটা একটু আগে আমাদের ঐ মেনসনের ব্যাপারে আপনি আমাদের right curtail করেছেন রুলস্ কমিটী মিলে করেছেন। আপনি একটু চিন্তা করে দেখুন। একটী প্রচলিত নিয়ম যা অকথিত নিয়ম ঐ রুলস্ বইয়ের মধ্যে যে নিয়ম লিখা নাই। মেম্বাররা আজ প্রতিদিন নানা ঘটনার উল্লেখ করেছেন। আগে এই রকম মেনসন হতো না। কেবল বিরোধীপক্ষ থেকে mention হতো। আজ প্রতিদিন নারী লুণ্ঠন, হত্যা, জমিলুঠ ইত্যাদি বিভিন্ন ঘটনা ঘটছে বলে এই মেনসন হচ্ছে। আপনার কাছে বিনীত নিবেদন, এই ঘটনা হয়েছে এই নূতন করে আমাদের হরতাল মন্ত্রী তিনি হয়ত জোর করে হাউসের কাজ চালাবার জন্য এই সুবিধাটা তিনি করে নিয়েছেন। কাজেই mention করতে গিয়ে একজন মেম্বার আর একজন মেম্বারের বিরুদ্ধে mention করছেন দেখলাম। সেইজন্য বলছি এটা পুনর্বিবেচনা করা হোক। বিরোধীপক্ষের সদস্যদের এই অধিকার দেওয়া হোক যাতে আমরাও মেনসন করতে পারি।

**Mr. Deputy Speaker** : I have heard your point, please take your seat.

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** Mention করবার জন্য অপজিসনদেরও রাইট দেওয়া হোক। একমাত্র গভর্ণমেণ্ট সাইড থেকে প্রতিদিন ৮/১০টা করে মেনসন করবার সুযোগ দিচ্ছেন, আর আমরা mention করতে গেলে তা বেশী হয়ে যাচ্ছে।

**Mr. Deputy Speaker** : I have also been a Member of this House for about last fourteen years and while I was on the other side, that is in the Opposition, this privilege of mentioning any matter was not there and our rules also do not specifically provide any such provision. Of course, Rule 351 is there and according to that we have decided that if any Member wants to mention any fact or any issue before the House he will have to give a notice to the Secretary at least half-an-hour before the commencement of the House.

রুল ৩৫১ অনুসারে আজকে এটা ঠিক হয়েছে যে যদি কেউ কিছু mention করতে চান, তার জন্য একটা ফর্ম পাওয়া যাবে আগামী সোমবার থেকে সেক্রেটারীর কাছে। সেই ফর্ম দিয়ে হাউস আরম্ভ হবার অন্ততঃ পক্ষে আধ ঘন্টা আগে সদস্য মহাশয় কি বিষয়ে mention করতে চান, সেই বিষয় ইত্যাদি সেই ফরমে লিখে জমা দেবেন এবং যতগুলো মেনসন কেসের ফরম জমা পড়বে তার মধ্য থেকে ৬ জনকে permission দেওয়া হবে mention করবার জন্য। এটা আগে ছিল না, এখন এই নিয়ম introduced করা হয়েছে যাতে মেম্বাররা খানিকটা প্রিভিলেজ পান। আপনি এখন যে point of privilege তুলেছেন এর already time is over। আমি যখন সে সময় announce করেছিলাম, অন্ততঃ সেই সময়ও যদি আপনি এটা তুলতেন তাহলে এ সম্বন্ধে consideration করা যেত। সে

সময় pass over হয়ে গেছে। এখন আমাদের বাজেটের discussion আরম্ভ হবে। গতকাল এ সম্বন্ধে বলা হয়েছে লিখিতভাবে যেটা এসেছে তা business কমিটি বা রুল্স কমিটি সিদ্ধান্ত করেছেন, মেম্বাররাও পাস করে দিয়েছেন। তখন কেউ objection করেন নাই, কেউ point of privilege ও তোলেন নাই। সে সব pass over করে এখন আমরা অন্য business আরম্ভ করছি, debate হবে। already budget move করা হয়েছে। আমি মেম্বারদের ডাকছি discussion এ অংশগ্রহণ করার জন্য কাজেই এই প্রিভিলেজ আর এখন হবে না। অতীত কালে এই সব মেনসন করবার অধিকার ছিল না—This is the first time that it is introduced in the House.

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** স্যার, ১৯৫৭ এর পর থেকে এই প্রিভিলেজ চলে আসছে।

**মিঃ ডেপুটি স্পীকার:** কখনো নয়। আমি তখন মেম্বার ছিলাম। From 57 continually I am a Member of this House.

এটা কখনো ছিল না। আমাদের তখন adjourment motion দেওয়া ছাড়া আর কোন উপায় ছিল না—to draw the attention of this House. কাজেই কোন মেম্বারের রাইট curtail করা হচ্ছে না। This is the first time that has been introduced in this House and the privilege has been extended to the Members.

যথাযথভাবে এই প্রিভিলেজটি যাতে মেম্বাররা ভোগ করতে পারেন, সেজন্য ফরম ছাপিয়ে দেওয়া হচ্ছে হাউস আরম্ভ হবার আধ ঘণ্টা আগে অফিসে দিলে এটা বিবেচনা করা হবে। This great privilege has been extended to the Members which was denied to the Members previously. You may come to my Chamber and discuss.

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** বহু সদস্য যারা আমরা বিরোধী দলে আছি, আমরা সই করেছি। আপনি আমাদের বলবার সুযোগ করে না দিলে আমরা বিরোধী দলেরা কোথায় যাই!

**Shri A. H. Besterwitch** : On a point of order, Sir. Just now, honourable Member Shri Nepal Chandra Roy in course of his speech regarding privilege pointed out one thing which I think you did not hear. He said it distinctly that the Minister for Parliamentary Affairs somehow or other was doing something and rushing with the work without giving anybody any chance. If you bring his speech you will find the same spoken in Bengali.

**Mr. Deputy Speaker** : Mr. Besterwitch, please take your seat. I will request Shri Nepal Chandra Roy that if he has got any misgivings in his mind, about what I have announced, I request him to come to my Chamber. What has been announced here is nothing new. All the Members came and met together in the Rules Committee and unanimously came to the decision. You may again refer the matter to the Rules Committee for reconsideration.

**Shri Jatin Chakraborty** Sir, honourable Member, Shri Sohanpal, whom Shri Roy claims to belong to his own group was present in the Rules Committee where a decision was taken unanimously.

**Mr. Deputy Speaker** : Now I come to the business. All the cut motions are in order and they are taken as moved.

## DEMAND FOR GRANT NO. 34

**Shri Sachindra Mohan Nandy** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Subodh Chandra Maiti** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Debendra Nath Mahata** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Dr. Nalinaksha Sanyal** : That the amount of the demand be reduced by Rs. 100.

## DEMAND FOR GRANT NO. 51

**Dr. Nalinaksha Sanyal** : That the amount of the demand be reduced by Rs. 100.

## DEMAND FOR GRANT NO. 32

**Dr Nalinaksha Sanyal** : That the amount of the demand be reduced by Rs. 100.

**ডাঃ নলিনাক্ষ সান্যাল** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বাজেট বরাদ্দের জন্য আমাদের বন্ধু পূর্তমন্ত্রী সুবোধ বন্দোপাধ্যায় মহাশয় দাবী জানিয়েছেন এই দাবী সম্পর্কে যে ছাঁটাই প্রস্তাবের আমি আগে নোটিশ দিয়েছি সেই ছাঁটাই প্রস্তাব আমি উপস্থিত করছি। আমি আমার প্রথম ছাঁটাই প্রস্তাবে বলেছি .....

"To discuss inadequacy of the provisions for improvement of communications, specially by construction of rural roads and border roads ; slow progress in the construction of roads and buildings allegedly for paucity of funds ; poor maintenance of roads damaged through heavy traffic , failure to chek encroachments on roadside public land and consequent 'ribbon development' at many places retarding freer movement of motor vehicles ; and greater emphasis on improvement of village roads."

গ্রান্ট নং ৩৪ এর উপর আমি এই মন্তব্যগুলি আবার আপনার কাছে প্রকাশ করে দেব এবং গ্রান্ট নং ৫১ যেটা ক্যাপিটাল গ্রান্টস সেটা মোর অর লেস টেকনিকাল, কারণ এক লক্ষের উপর হলেই এবং যদি ১৫ বছর স্থায়ী কোন সংস্থা গঠন করা হয় তাহলে সেটা ক্যাপিটাল য়্যাকাউন্ট এ দেয়া হচ্ছে বলে এই গ্রান্টের সৃষ্টি হয়েছে। সেখানে আমি বলেছি .. ..

"To discuss the inadequacy of provision of funds for development of various categories of roads , determination of priorities for selecting new roads for construction and development ; and funds for border area roards."

যেহেতু আজকে মন্ত্রীমহোদয় এক সঙ্গে আরো একটা গ্রান্ট-এর মোশান আমাদের সামনে উপস্থিত করেছেন মিসলেনিয়াস, সেই হেতু আনুষ্ঠানিকভাবে তার উপর আমার যে কাট মোশান ছিল দেয়া সেটাও বোধহয় এই সঙ্গে আমার মুভ করতে হয় যা আমার নোটিশ দেয়া রয়েছে তাও আমি উপস্থিত করছি।

[3-35—?-45 p.m.]

সেখানে আমার বলা রয়েছে to discuss (a) failure to obtain dependable statistics of food and other agricultural production in West Bengal, (b) to promote improvement in moral standard among the people generally and among the youth in particular and (c) promotion of tourism among the youth of West Bengal.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পূর্তমন্ত্রী মহাশয় খুব বুদ্ধিমান ব্যক্তি এবং ইতিপূর্বে তিনি তাঁর ভাষণের মধ্যে আমি যে বিষয়ে আলোচনা উত্থাপন কর্তে চেয়েছিলাম মোটামুটি সেসব বিষয়ে তাঁর বক্তব্য রেখেছেন এবং তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। যদি হিসাব দেখতে যাওয়া যায় তাহলে দেখা যাচ্ছে যে আমাদের রেভিনিউ রিসিপ্ট ১৯৬৬/৬৭ সাল থেকে ১৯৭০-৭১ সালের বাজেটে যা ধরা হয়েছে তা ১৮৫ কোটি ৩০ লক্ষ থেকে বেড়ে ২৭৯ কোটি ৩ লক্ষ হয়েছে। এটা বেশী দিনের কথা নয়, এই রিসিপটস হচ্ছে মাত্র তিন বছরের ব্যাপার। এমন কি মোট কনসোলিডেটেড ফাণ্ড যদি ধরি তাহলে শুধু রেভিনিউ রিসিপ্ট নয় অন্যান্য যেসব টাকা আমরা পেয়েছি খরচ করার জন্য সেগুলি ধরে দেখা যাচ্ছে ১৯৬৬-৬৭ সালে ২৪৪ কোটি ৯০ লক্ষ ছিল সেটা বেড়ে ৩৫১ কোটি ৫০ লক্ষ হয়েছে ১৯৭০-৭১ সালে। কিন্তু এই তুলনায় পাবলিক ওয়ার্কসের রেভিনিউ হেডের হেড নং ৫০-র ১০ কোটি ৫৭ লক্ষ যেটা ছিল সেটা ১০ কোটি ২৪ লক্ষ টাকায় নেমে গেছে ১৯৭০-৭১ সালে। ১৯৬৬-৬৭ সালে যেখানে ১০ কোটী ৫৭ লক্ষ টাকা ছিল সেটা কমে গিয়ে ১০ কোটি ২৪ লক্ষ হল এবং ১০৩ ক্যাপিটাল এ্যাকাউন্টে যেখানে ৭ কোটি ৩১ লক্ষ টাকা ১৯৬৬-৬৭ সালে ছিল সেটা ১৯৭০-৭১ সালে কমে ৬ কোটী ৭০ লক্ষ টাকায় দাঁড়াল। এত বিরাট আমাদের রেভিনিউ বাড়া সত্বেও আমাদের ফাইটিং মন্ত্রী তাঁর বুদ্ধি অসীম বলে আমি তাঁকে নিজে শ্রদ্ধা করি তিনি তাঁর ক্যাবিনেটের অন্যান্য Colleague-দের কাছ থেকে বাজেটের জন্য প্রয়োজনীয় অর্থ আদায় করতে পারলেন না এতে আমি হতাশ হয়ে যাচ্ছি। অবশ্য যে ফিগারগুলি আমি আপনার কাছে রাখলাম সেগুলির রিকভারি বাদ দিয়ে অন্যান্য বিভাগ থেকে যে টাকা আপনি রিকভার করছেন সেটা বাদ দিয়ে ধরলাম এই জন্য আপনার বাজেটে আজ আপনি যে টাকা চেয়েছেন ১৬ কোটি ৮১ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের দিক থেকে যা খরচ হচ্ছে তার মধ্যে চার্জ বাদ দিয়ে আপনি ১৬ কোটী ৫৭ লক্ষ টাকার গ্রান্ট চেয়েছেন। কিন্তু এটা রিকভারি বাদ দিয়ে আমাদের ধরতে হবে যেটা আপনার ডিপার্টমেণ্টের হাতে নিট খরচ কতটা তার উপর নির্ভর করছে।

সেইজন্য আমি নীট খরচের কম্পারিজন আপনাকে দিলাম।

এতে দেখা যাচ্ছে আপনার উপর আমাদের যে ভরসা ছিল যে গ্রামের বা বাইরের রাস্তাঘাটের উপর আপনি বিশেষ করে লক্ষ্য করে তাকে রক্ষণাবেক্ষণের ব্যবস্থা করবেন এবং বিস্তৃত রাস্তাঘাটের সুযোগ দেবেন তাতে আপনি ব্যর্থ হয়েছেন। এটা বলাই বাহুল্য যে কোন সমাজের বা কোন দেশের অর্থনৈতিক বা সামাজিক উন্নতির মাপকাঠি শুধু শিক্ষার ক্ষেত্রে নয় বা কত পারসেণ্ট শিক্ষিত সে দেশে হয়না সেখানকার অর্থনৈতিক ভিত্তির প্রধান হচ্ছে যানবাহনের সুযোগসুবিধা—রাস্তাঘাট মনুষ্য সমাজের উন্নতি যেমন ধাপে ধাপে হয় তেমনি সেই সঙ্গে সঙ্গে কমিউনিকেসানের—রাস্তাঘাট বা চলাচলের সুবিধা তার ইংগিত নির্ধারণ করে। সেজন্য ভারতবর্ষে আমাদের শ্রদ্ধেয় প্রধানমন্ত্রী একদিন বলেছিলেন যে— In a bullock cart economy we are trying to force aeroplane

economy. সেইজন্য অনেক সময় অসঙ্গতি হচ্ছে। আমরা আজকে সেই বুলককার্ট ইকোনমি থেকে অনেক এগিয়ে গিয়েছি এবং আমাদের সমাজ চাইছে দ্রুত অর্থনৈতিক উন্নতির সঙ্গে সঙ্গে তাল রেখে আমাদের দেশের রাস্তাঘাটের উন্নতি সাধিত হোক। কিন্তু এ বিষয়ে আমরা হতাশ হয়ে যাচ্ছি। যদি আমরা আরো বিস্তৃতভাবে দেখি তাহলে দেখবো বাজেটে যেসব মূল বিষয় রয়েছে– অরিজিন্যাল ওয়ার্কস, রিপেয়ার্স এবং অন্যান্য যেসব ডেভেলপমেণ্ট স্কীমস যার ডিটেলস দেওয়া রয়েছে এর প্রত্যেকটা ক্ষেত্রে দেখছি আর আমাদের হতাশা আরো বেশী রকম গভীর হয়ে যাচ্ছে। বিল্ডিং-এ সামান্য কিছু টাকা বেড়েছে কিন্তু সেই বাড়ার কৃতিত্ব এই বিভাগের কম, অন্যান্য বিভাগের দায়দায়িত্ব, তারা নিজেরা টাকা দিয়ে বিল্ডিং বেশী করবার কথা ভাবছেন, এটা ভালো কথা। কিন্তু 'সি' Communications (Construction of Border Roads) যেটা দেখানো রয়েছে সেখানে কমে গিয়েছে। আর মিসলেনিয়াস এ্যাকাউণ্টেও কমে গিয়েছে। সেন্ট্রাল রোড ফাণ্ড ওয়ার্কস এবং ল্যাটারাল রোডস কনষ্ট্রাকসান এর দরুন যেটা বেড়েছে সেটা ছিটেফোঁটা মাত্র। অবশ্য রিপেয়ার্স-এ একটা মোটা টাকা গত বছর ছিল। ফ্লাড ড্যামেজে রিপেয়ারের জন্য ২ কোটি টাকার উপর বেশী খরচ হয়েছিল, এবারে সেরকম দেওয়া হয়নি, আশা করছি সেরকম দুর্ঘটনা হবে না। ফ্লাড ড্যামেজের জন্য টাকার দরকার হবে না। কিন্তু রিভাইজড বাজেটে ১৯৬৯-৭০ সালের তুলনায় ১৯৭০-৭১ সালের বাজেটে যে প্রায় এক কোটি টাকার কম এটাতে আমি আগে যা বলছি সেই হতাশা ছাড়া এর আর কোন সংজ্ঞা দিতে পারছি না। তা ছাড়া এবারে যে টাকা খরচের হিসাব দেওয়া হয়েছে তার সঙ্গে সঙ্গে প্রত্যেক বিভাগের পরিচালনা ব্যবস্থার জন্য খরচ অনেক বেড়ে যাচ্ছে। সেখানে পে-স্কেল বাড়াবার ইঙ্গিত আছে এবং তা ছাড়া অন্যান্য যেমন প্ল্যাণ্ট এ্যাণ্ড মেশিনারীতে বেশী বেড়ে যাচ্ছে। সুতরাং আমরা আমাদের রাস্তা ঘাটের সম্প্রসারণ বা বর্তমানে যে রাস্তাঘাট আছে তাকে উপযুক্তভাবে রক্ষা করবার জন্য বা তার মেরামতের ব্যবস্থা সুষ্ঠুভাবে হবার জন্য কোন ব্যবস্থা দেখতে পাচ্ছিনা।

[3-45—3-55 p. m.]

আমরা আরো হতাশ হয়েছি এইজন্য যে আমাদের এই বাজেটের মধ্যে Third 5-year Plan-এ উদ্বৃত্ত যেসব রাস্তা আংশিকভাবে যেসবের জন্য খরচ হয়েছে যার সম্পূর্ণ হতে বাকী আছে, তারই কিছু কিছু রাস্তার নাম এখানে পাওয়া যাচ্ছে। কিন্তু আমাদের এই সভায় যারা নূতন নির্বাচিত সদস্য এসেছেন তাদের নিজ নিজ এলাকার কথা তারা সকলে ভাববেন। তারা সবাই আরো বিস্মিত এবং হতাশ হয়েছেন এটা দেখে যে নিজস্ব কোন এলাকার কোন নূতন রাস্তার নাম গন্ধ পর্য্যন্ত এখানে নেই। অবশ্য আমরা ইতিপূর্ব্বে প্রশ্নোত্তরে এবং আমাদের আলাপ-আলোচনার মধ্যে দেখেছিলাম যে রাষ্ট্রমন্ত্রী মহোদয় এই বিষয়ে সহানুভূতিশীল হয়ে চেষ্টা করছেন। কিছু কিছু আলাপ-আলোচনা করেছেন এবং জেনেছেন যে কোন রাস্তা কোন নির্বাচন ক্ষেত্রের M.L.A.-রা আগে চাইছেন। এই বিষয়ে আমরা আরো হতাশ হয়েছি এজন্য যে যদিও সমস্ত Stage রাস্তা তৈরী করে সম্পূর্ণভাবে এক বছরে শেষ করা সম্ভব না হয়—একটা রাস্তা গড়ে তুলতে হলে অন্তত ৩ বছর লাগে—প্রথমে রাস্তার alignment ঠিক করে তার পরের Stageহচ্ছে সেখানে রাস্তার আশেপাশে জমি যদি না থাকে তা সংগ্রহ করা। তার পরের Stage-এ রাস্তা Construction-এর মধ্যে মাটি তোলা,ইট পোড়ান ইত্যাদি পরপর Stage-এ আসে। সুতরাং যদি আমরা জানতাম যে এই এই রাস্তা অগ্রাধিকার দেওয়া হল বা তারজন্য সেখানে অন্তত: Survey আরম্ভ হয়েছে, Settlement হচ্ছে মাটি তোলার ব্যবস্থা হচ্ছে তাহলে লোকের একটু enthusiasm হত। উৎসাহ আসতো যে, হ্যাঁ, কিছু

একটা হচ্ছে। কিন্তু যে অন্ধকার তিমিরে ছিলাম সেই তিমিরেই রইলাম। কাজেই আমি বল একথা যে কিছুটা ইঙ্গিত আপনি দিন, কিছুটা ভরসা দিন তাহলে আমরা বাঁচি। আজকে বাজে ব্যবস্থা করে আমরা দেশের কিছু সেবা করতে পারলাম। এই প্রসঙ্গে গতবার আমি বলেছিলাম এ আবার আমি বলছি আমাদের যখন সীমিত অর্থ তখন ২টি জিনিষের দিকে আমাদের লক্ষ্য করে চ উচিত। এক হচ্ছে, আমরা কোন বড় লম্বা রাস্তা যেখানে অনেক ব্যয় সাপেক্ষ—তা করতে পার না। সুতরাং তখন পাকা স্থায়ী বর্তমান রাস্তার সঙ্গে গ্রামের হাসপাতাল বা স্কুল—এই যে ২টি প্রতিষ্ঠা আছে সেগুলিকে যোগ করে দেবার জন্য ৩ মাইল সাড়ে ৩ মাইল পর্য্যন্ত রাস্তা তৈরী করবা অগ্রাধিকার দেওয়া হোক। এবং যখন আমাদের সুবিধা হবে তখন বড় রাস্তা তৈরী করবার চিন্ত করবেন। এমন কোন বড় রাস্তার যদি এই পরিকল্পনার মধ্যে খানিকটা অংশ পাওয়া যায় তাহলে সেটা আগে সেই পর্য্যন্ত করে হাসপাতালের কাছে পৌঁছে দিন কিম্বা High School-এ পৌঁছে দিন পরবর্তী পর্যায়ে যদি সম্ভব হয় আবার সেটাকে নিয়ে দীর্ঘতর রাস্তা করা চলতে পারে। দ্বিতীয় বিষয়ে যেটার দিকে দৃষ্টি আকর্ষণ করতে চাইছি সেটা হচ্ছে গ্রামের রাস্তা সব সময় যে Standard- আমাদের এখানে নূতন রাস্তা তৈরী হয়ে থাকে traffic অনুযায়ী যে সব রাস্তার মান তার তৈরী করা খরচের হারে বিভিন্ন হবে এবং মাননীয়া মন্ত্রীমহোদয়া আমার এই প্রশ্ন anticipate করে বলেছেন যে, research আরম্ভ হয়েছে এবং তার কাছ থেকে আলাপ-আলোচনা করার জন্য এ বিষয়ে কিছুটা হয়ত আগ্রহশীল হতে পারবেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। তবে এই researchএ আজকের নয়, বহুদিন ধরে বাংলাদেশের মাটি এবং বাংলাদেশের রাস্তা তৈরী করার কথা চিন্তা করে সরকার পক্ষ থেকে বহুদিন ধরে PWD-র expert-রা, তারা research করে এসেছেন এবং অনেক জায়গায় এই Research-এর ফল আমরা কিছু কিছু দেখেছি। কোন কোন জায়গায় দেখা যায় যে ২টি lane করে double line ইট পেতে গ্রামের মধ্যে রাস্তা রাখা হয়েছে, এবং দীর্ঘদিন ধরে সেই রাস্তা চলছে। কোন কোন জায়গায় দেখেছি যে তারা experiment করে Concrete road করতে গেছেন এবং আমরা সে সব এলাকায় ঘুরি। নদীয়া জেলা বা ২৪-পরগণার ভিতর এই সব Concrete road আমাদের এই ভাগীরথীর পূর্বদিকে যা করা হয়েছে সেগুলি Complete failure হয়ে যাচ্ছে।

যদি কংক্রীট রোডের ফাউণ্ডেসন বেড, যদি স্থায়ী বা শক্ত এবং ভাল না হয় তাহলে সেই কংক্রীট রক্ষা করা যায় না এবং যখন বেশী বর্ষা হয় তলার মাটি কেটে যায়। তখন সেখানে সেই ফাউণ্ডেসন দুর্বল হয়ে উঠে। টারমাকাডম ফেটে গেলে তা সহজে মেরামত করা যায়—কিন্তু কংক্রীট রাস্তা যদি ফেটে যায় তা মেরামত করা যায় না। সমস্ত কংক্রীট তুলে ফেলে দিয়ে আবার নূতন করে সেখানে রাস্তা করতে হয়—যেমন শান্তিপুর, কান্দি, বহরমপুর রাস্তায় সেই রকম হয়েছে। কাজেই এই সব অর্থক্ষয়ী রাস্তা কম করে যাতে কম খরচে গ্রাম্য রাস্তা ডেভেলপ করা যায় সেইদিকে আপনি নজর দিন। এছাড়া সীমান্তবর্তী যেসব রাস্তা আপনি অনুগ্রহ করে বক্তৃতায় বলেছেন, গত বছর ১ কোটি ৭০ লক্ষ টাকার মত খরচ করে বাংলা সরকার কেন্দ্র থেকে এ পর্যন্ত টাকা পাননি বলে যে মন্ত্রীমহাশয়ের অভিযোগ রয়েছে সে বিষয়ে আমি আপনাদের আশ্বাস দিয়েছিলাম যে যদি প্রয়োজন হয় আমি আপনাদের সঙ্গে এক সঙ্গে মিলে গিয়ে কেন্দ্রের কাছে আমাদের দাবী জোরদার করতে প্রস্তুত আছি। কিন্তু এই এক বছরের মধ্যে কেউ আমাকে সেকথা বলেননি এবং আমি জানিনা কেন এই টাকা আপনারা পেলেন না যে টাকা Committed টাকা। সেজন্য আমি গতবার বলেছিলাম যে এই রকম টাকা যে টাকা কমিটেড যা কেন্দ্র দিচ্ছেনা সেখানে কেন্দ্র আমাদের কাছ থেকে অনেক সুদের এবং ঋণের টাকা পায়—আমরা নোটিশ দিয়ে দেবো যে তোমাদের কাছ থেকে প্রাপ্য টাকা কেটে নিলাম যেহেতু এটা কমিটেড টাকা। এছাড়া নূতন করে বর্ডার এরিয়ায় রাস্তা তৈরী করার দরকার হয়েছে। ১৯৬২ বা ১৯৬৫

সালে যখন গোলমাল হোল বলে তখন তাড়াহুড়া করে একটা সাঁকো টেমপোরারী হোল—এই রকম যেন না হয়। আমাদের সীমান্তকে বরাবর রক্ষা করতে গেলে স্থায়ীভাবে সীমান্তে যাতে ভারী যানবাহন চলাচল করতে পারে তার জন্য সব সময় প্রতিরক্ষা বিভাগকে অবহিত করতে হবে, চাপ দিতে হবে এবং এরজন্য যে টাকা প্রয়োজন তা নিশ্চয় আমাদের ডিফেন্সফাণ্ড থেকে পাবো এবং পাওয়া উচিত। এই আন্দোলনে সহযোগিতা করতে আমরা প্রস্তুত আছি। এ ছাড়া কথা উঠেছে বলে আমার বলা কর্তব্য এবং গতবারেও বলেছিলাম যে কলকাতা এ্যাপ্রোচ রোড, কলকাতা থেকে বেরুতে এবং ঢুকতে, যেসব রাস্তা তা অত্যন্ত দুর্গম হয়ে আছে কয়েক বছর ধরে। হাওড়া-বালী রোড, ওদিকে আমাদের বন্ধু জগদীশ সিংহ মহাশয়ের বাড়ী, বেলগাছিয়া অঞ্চলের যে রাস্তা যশোর রোড—এদিকে হাওড়া-আন্দুল রাস্তা—আন্দুলের পর থেকে ভাল রাস্তা হয়ে গেছে কিন্তু হাওড়া থেকে আন্দুল পর্যন্ত দুর্গম হয়ে আছে—ঠিক তেমনই হয়ে আছে আমাদের বেরুতে ডায়মণ্ডহারবার রোড—বেহালা পর্যন্ত এই সব রাস্তা দেখে মনে হয় কলকাতা যেন একেবারে সব থেকে রাস্তাঘাটের ব্যাপারে রুদ্ধশ্বাস হয়ে যাচ্ছে। কাজেই কলকাতা ডেভেলপমেন্টের জন্য অন্যান্য যেসব স্কীম আছে তার সঙ্গে কলকাতা থেকে বাংলাদেশ তথা ভারতবর্ষের অন্যান্য জায়গায় যাতে ভাল করে অবাধে ভারী যানবাহন নিয়ে যাবার সুযোগ হয় তার দিকে বিশেষ দৃষ্টি দিন এই অনুরোধ জানাচ্ছি। এবং সবশেষে আমি বলতে চাই যে আমাদের মিউনিসিপ্যালিটিগুলির সর্বত্রই আর্থিক অবস্থা এতো খারাপ যে মিউনিসিপ্যালিটির ভিতরকার রাস্তা তারা রক্ষা করতে পারেনা। সুতরাং মিউনিসিপ্যালিটির রাস্তাগুলির যথাসম্ভব উন্নতি করতে হলে কি করতে হবে সেদিকে আপনার ডিপার্টমেণ্ট থেকে লক্ষ্য দেওয়া দরকার, যদিও লোক্যাল সেলফ গভর্ণমেন্টের দায়িত্ব রয়েছে। যদি সেই জায়গায় আপনার ডিপার্টমেণ্ট টেকনিক্যাল গাইডেন্স না দেন তাহলে মিউনিসিপ্যালিটির রাস্তাগুলি রক্ষা হবে না।

[3-55—4-05 p.m.]

রাস্তাঘাট ছাড়া বিল্ডিংস-এর ব্যাপারে কিছুটা কাজ হয়েছে এবং আমি আশা করছি আপনার ডিপার্টমেণ্ট-এর পরিচালনায় মধ্যবিত্ত এবং স্বল্প আয়ের লোকদের জন্য যে সব নূতন পরিকল্পনায় বাড়ী ঘর-দোর করা হচ্ছে সেগুলি আরও দ্রুততর করা হবে। আমি হাওড়ায় এবং বেহালায় যা দেখেছি সেগুলি সত্যই আমার ভাল লেগেছে এবং তার জন্য অভিনন্দন জানাচ্ছি। এছাড়া আজকে যা বললাম আমাদের অতি উৎসাহী পরম শক্তিমান বন্ধু সুবোধ ব্যানার্জী সম্বন্ধে একটা কথা বলতে চাই। আমাদের বাংলার গ্রামে একটা কথা আছে যে কাজ নাই তো খৈ ভাজ। পূর্ত বিভাগের কাজ হচ্ছে রাস্তা তৈরী করা এবং লোকের যাতায়াতের সুযোগ করে দেওয়া। কিন্তু তিনি যখন দেখলেন অর্থের অভাব ঘটল, তখন সস্তায় কিস্তি মাত করার জন্য মূর্তি অপসারণ, নাম অপসারণ-এর জন্য বিজ্ঞাপন দিয়ে চিঠিপত্র দিতে আরম্ভ করলেন। এগুলি দেশের যুবকদের প্রেরণা যোগাবার জন্য প্রয়োজন আছে একথা স্বীকার করি। কিন্তু এই জিনিষ আসল কাজ নয়। এটা করছেন, যেহেতু তিনি খুব এনার্জেটিক লোক, কাজ পেলেননা বলে এই সব আরম্ভ করলেন। তবু ভাল যে তিনি লেনিন সরণি ও মূর্তি পর্য্যন্ত এসেই থেমেছেন।

আমি গ্রাণ্ট নং ৩৪ এবং ৫১ সম্বন্ধে এগুলি বললাম। এরপর যেটা তার সম্বন্ধে বলতে গেলে সেই বিভাগ সম্বন্ধেও আমার বক্তব্য রাখতে হচ্ছে। আমি আপনার কাছে আগেই বলেছি যে ৩২ নম্বর যে বাজেট আছে তাতে—এখানে আমাদের মাননীয় কৃষিমন্ত্রী নাই, আজ সকালে কাগজে দেখলাম ষ্টেট ষ্ট্যাটিষ্টিক্যাল ব্যুরো যে বৈজ্ঞানিক উপায়ে ষ্ট্যাটিস্টিক্স গ্রহণ করার চেষ্টা করে এগ্রিকালচারাল

ডিপার্টমেন্ট তা মানতে চাননা। এই দুই বিভাগের মধ্যে এখনও ঝগড়াঝাটি সম্পূর্ণ মিটলো না যদিও এটা সুবোধবাবুর ডিপার্টমেন্ট নয়, He is holding somebody else's baby. আমি ওঁ মাধ্যমে বলতে চাই যে, উনি যেন, যিনি ডিপার্টমেন্ট কনসার্নড তাঁর কাছে আমার বক্তব্য রাখেন ষ্ট্যাটিষ্টিক্স ডিপার্টমেন্ট-- সায়েন্টিফিক মেথডে রেণ্ডম স্যাম্পলিং করে যাচ্ছেন এবং ক্রপ কাটিং এক্সপেরিমেন্ট করছেন অন সিলেকটিভ বেসিস। তাঁরা দাবি করছেন এইভাবে বৈজ্ঞানিক ভঙ্গীতে ষ্টে ষ্টাটিস্টিক্যাল ব্যুরো যে ক্রপ কাটিং এক্সপেরিমেন্ট করে একটা সিদ্ধান্ত নেয় তা অগ্রাহ্য নয়। তাতে দুর্বলতা হয়তো আছে। আমি ষ্ট্যাটিস্টিক্স-এর ছাত্র ছিলাম, আমি বলতে পারি র‍্যাণ্ডম স্যাম্পলিং-এ যদি প্রাথমিক ভুল হয় তাহলে পরবর্তী পর্য্যায়ে যে অংক তার উপরে করা হয় সবই ভুল হতে বাধ্য। তা যদি হয় তাহলে সেখানে স্যাম্পলিং-এর ব্যাপারে ব্যাপকতর ব্যবস্থা করা দরকার। বাংলাদেশে প্রায় ৪ কোটি একর আমন ধানের জমি আছে সেখানে মাত্র ৪০০ একরের মাপের উপর base করে সমস্ত উৎপাদনের হিসাব দিয়েছেন। এটা ঠিক নির্ভরযোগ্য নয়।

এটা বোধহয় খুব সংকীর্ণ হয়েছে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী যাই হোক না কেন। র‍্যাণ্ডম স্যাম্পলিং-এর ক্ষেত্রে এত কম স্যাম্পেল নিয়ে একটা বিরাট অঙ্ক করা যায় না। এই ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই দৃষ্টি আকর্ষণ করার কারণ হোল আপনারা নাকি একটা কমিটি করেছেন। কমিটি যদি করে থাকেন তাহলে সেই কমিটি থেকে এক্সপার্টদের সঙ্গে পরামর্শ করুন। ক্যালকাটা ইউনিভার্সিটিতে বর্তমান প্রোভাইস-চ্যানসেলর ডঃ. বাসু আছেন যিনি এক সময় স্ট্যাটিস্টিক্স বিভাগের প্রধান ছিলেন এবং তিনি এক্সপার্ট বলে গণ্য হন। কাজেই তাঁকে ডাকুন, তাঁর সঙ্গে পরামর্শ করুন। যে কোন মন্ত্রীর পর্যায়ে সামঞ্জস্য করে ফিগার ঠিক করব এটা হয় না, আপনারা একটা বৈজ্ঞানিক দৃষ্টীভঙ্গী নিয়ে এগোন। আমরা বারবার দেখছি আমাদের খাদ্যে ঘাটতি অথচ বলতে পারছেন না কত ঘাটতি। দিল্লী এক রকম চোথ রাঙ্গায় এবং আমরা বলি যা বলেছিলাম সেটা ঠিক নয়। এটা আমাদের প্ল্যানিং-এর দিক থেকেও ক্ষতিকর হচ্ছে। কাজেই বলছি ওইভাবে আপনারা এগোন নতুবা এইসব অসুবিধা থেকে যাবে। তারপর এই বিভাগে আরও দুটি সামান্য জিনিষ আছে আমি তার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। টুরিজম সম্পর্কে কেন্দ্রীয় সরকার নানারকম উন্নতির ব্যবস্থা করছেন এবং এর মাধ্যমে আজকে ফরেনারদের আকর্ষণ করছেন। আমার বক্তব্য হচ্ছে বাংলাদেশের ছেলেমেয়েদের জন্যও টুরিজম-এর সুব্যবস্থা করুন। টুরিজম-এর জন্য ১৯৭০-৭১ সালে ৮ লক্ষ টাকা দেওয়া হয়েছে এবং টুরিস্ট অর্গানাইজেশনের জন্য ৩৫ হাজার টাকা খরচ করা হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে টুরিজম বাড়ান ভাল কথা, ফরেন একচেঞ্জ আর্ন করছেন ভাল কথা, কিন্তু সেই সঙ্গে এটা চিন্তা করুন বাংলাদেশের ছেলেমেয়েদের অল্প খরচে কোথাও থাকবার ব্যবস্থা নেই। যে সমস্ত টুরিস্ট হাউস আছে সেখানে দৈনিক ১২ টাকার কমে থাকা যায় না; কাজেই আপনারা এই দিকে লক্ষ্য রাখুন। আমি আর কিছু না বলে এই বাজেট প্রসঙ্গে মন্ত্রীমহাশয়ের বিস্তৃতভাবে আমাদের কাছে সমস্ত দিক দেখিয়েছেন বলে তাঁকে ধন্যবাদ দিচ্ছি।

**শ্রীসুন্দরকুমার নস্কর:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে আমাদের পাবলিক ওয়ার্কস্ ডিপার্টমেন্টের মন্ত্রীমহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী রেখেছেন তাকে পূর্ণ সমর্থন করতে উঠে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। আমদের দেশ যখন পরাধীন ছিল তখন বৃটিশ আমাদের দেশে সড়ক এবং সেতু নির্মাণ করতেন তাদের দেশের পণ্য আমাদের দেশের ওই গ্রাম এবং শহরের মধ্যে কত লাভে গিয়ে পৌছাবে সেই দৃষ্টিভঙ্গী থেকে এবং আমাদের কৃষিজাত পণ্য কত সস্তায় কিনতে পারবে সেই দৃষ্টিভঙ্গী থেকে। শুধু তাই নয়, আমাদের দেশে সাম্রাজ্যবাদ বিরোধী যে গণতান্ত্রিক আন্দোলন চলেছে, বাংলাদেশের কৃষক, ছাত্র এবং যুবকদের সেই সাম্রাজ্যবাদ বিরোধী

আন্দোলনকে কিভাবে দমন করা যায় সেই দৃষ্টিভঙ্গী থেকেও তারা সড়ক এবং সেতু নির্মাণ করতেন। মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমাদের দেশ স্বাধীন হবার সময় আমরা দেখি বাংলাদেশ দুটি ভাগে ভাগ হয়।

[4-05—4-15 p.m.]

এই স্বাধীনতার পর বাংলাদেশের মানুষ ভেবেছিল যে গ্রাম বাংলার এবং শহরের রাস্তাঘাট হয়তো তাড়াতাড়ি হবে। কিন্তু কি দেখা গেল, সাম্রাজ্যবাদ ব্রিটিশ শক্তি, তারা যেমন তাদের নিজেদের স্বার্থে যেখানে দরকার সেখানে রাস্তা তৈরী করেছিলেন, ঠিক তেমনি কংগ্রেসের আমলেও দেখা গেল যে তাদের দৃষ্টিভঙ্গীই তারা অনুসরণ করে চলেছেন এবং সেই অনুসারেই তারা স্থানে স্থানে সড়ক ও সেতু নির্ম্মাণ করেছেন। তাতে গ্রাম বাংলার অবস্থা শোচনীয় হয়ে পড়েছে এবং গ্রামের কৃষক তাদের কৃষিপণ্যের দাম থেকে বঞ্চিত হয়েছে। গত ২০/২২ বছরে তারা এমনভাবে সড়ক সেতু নির্মাণ করেছেন—মন্ত্রীমহাশয় নিজেই বলেছেন যে কংগ্রেসের আমলে যতগুলো পরিকল্পনা হয়েছে সেই পরিকল্পনার মধ্যে ৬ হাজার ৮০০ মাইল রাস্তা হয়েছে, কিন্তু সেই রাস্তা কি দৃষ্টিভঙ্গীতে করা হয়েছে, সেটা আজকে আমাদের যুক্তফ্রন্টের পক্ষ থেকে বিচার করে দেখতে হবে। আমরা দেখেছি যে এক একটা থানার মধ্যে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে রয়েছে, একটা রাস্তাও সেখানে হয়নি এবং কতকগুলো এলাকায় দেখা গেছে যে একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থে ও সাম্রাজ্যবাদের স্বার্থে এক একটা থানায় বহু রাস্তা করা হয়েছে। অথচ বহু গ্রাম, বাংলার বহু থানায় যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন হয়ে রয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আপনার মাধ্যমে বলতে চাই—যেকথা নলিনাক্ষ বাবু বললেন যে অর্থ-নৈতিক বিকাশ সম্বন্ধে বলতে গিয়ে অনেক কথা বলেছেন—আমাদের দেশে শুধু শিক্ষা বাড়ালে চলবে না। এক কথায় সমস্ত বিষয়ে জাতীয় জীবনের মান উন্নত করতে গেলে যে দৃষ্টিভঙ্গীর দরকার ছিল, সেই দৃষ্টিভঙ্গী দিয়ে আমাদের ৩২ দফা কর্মসূচীর দিকে নজর রেখে পণ্যের আমদানি রপ্তানির দিকে দৃষ্টি রেখে, জনস্বার্থের দিকে দৃষ্টি রেখে সড়ক সেতু নির্মাণ করতে হবে। সাংস্কৃতিক আদান প্রদানের দিকে লক্ষ্য রেখে সড়ক সেতু নির্মাণ করতে হবে এবং ধর্মীয় উৎসব—সেই উৎসবের আদান প্রদানের দিকে দৃষ্টিভঙ্গী রেখে আজকে আমাদের দেশের সড়ক সেতু নির্ম্মাণ করতে হবে। যুক্তফ্রন্ট কায়েম হবার পর, গত বছর মন্ত্রীমহাশয় তাঁর বাজেট বক্তৃতায় বলেছিলেন যে কংগ্রেসের দৃষ্টিভঙ্গী দিয়ে আমাদের রাস্তা ঘাট নির্মাণ করলে চলবে না। ঐ গ্রামবাংলার মানুষের সঙ্গে শহরের যোগাযোগ রাখবার জন্য সেই গ্রামের দিকে তাকিয়েই তিনি সড়ক সেতু নির্মাণ করবেন। এই কথা শুনে গ্রামের মানুষ, যারা এতদিন বিচ্ছিন্ন হয়েছিল, তারা ভেবেছিল যে তাড়াতাড়ি হয়তো এইগুলো করতে পারা যাবে। কিন্তু বাংলা-দেশের যে সীমাবদ্ধ ক্ষমতা, সেই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমাদের করা সম্ভব হয়নি। মাননীয় নলিনাক্ষ বাবু অনেক কথার ভেতরে কিন্তু একবারও এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানাতে পারেননি, যেভাবে তিনি একবারও বলতে পারলেন না যে বাংলাদেশে ২০/২২ বছরে যে রাজত্ব চালিয়ে গেছে এবং এইভাবে গ্রামের মানুষ আজ অন্ধকারে পড়ে রয়েছে এবং শহর এবং শহরতলীর রাস্তাঘাটগুলোর যে অবস্থা করে গেছেন, সেই কথা একবারও তিনি বললেন না। তিনি শুধু বলে গেলেন যে অনেক রাস্তা হয়েছে। কিন্তু তারা যে সেই সাম্রাজ্যবাদ ব্রিটিশের দৃষ্টিভঙ্গী দিয়ে ২২ বছর রাজত্ব চালিয়ে গেছেন, সেই কথা তিনি একবারও বললেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আরও কয়েকটি কথা বলতে চাই যে আমাদের যুক্তফ্রন্ট সরকারের ৩২ দফা কর্মসূচীকে সামনে রেখে মাননীয়া মন্ত্রীমহাশয়া রোটাণ্ডায় আমাদের যে মিটিং ডেকেছিলেন, সেখানে কোন থানার কি অবস্থা তিনি জানতে চেয়েছিলেন। সেখানে আমরা সকলে বলেছিলাম এবং তিনিও বলেছিলেন সমস্ত বিষয় শুনে যে

যেখানে যেখানে ২০/২২ বছরের মধ্যে রাস্তাঘাট হয়নি, আমরা সেখানে সেখানে রাস্তাঘাট করবো, এবং আমরা সেইভাবে পরিকল্পনা গ্রহণ করবো।

কিন্তু আজকে দেখছি আমাদের কাছে যে সমস্ত বই দেওয়া হয়েছে, আগে যেটুকু আলোচনা হয়েছে তাতে দেখছি যে, একটা রাস্তার নামও এতে উল্লেখ নেই। সুতরাং আমার প্রশ্ন থাকছে আমাদের সঙ্গে যেভাবে আলোচনা করা হল রোটাণ্ডায় বসে আজকে বাজেটে লাল বই-এ তার একটা কথা বা একটাও নাম দেখছিনা যে নামগুলি এতে দেওয়া হয়েছে তার মধ্যে একটাও আমাদের উল্লেখ নেই, অথচ দেখছি অন্য কিছু কিছু জায়গার নাম এতে উল্লেখ রয়েছে। আমি সেইজন্য দাবী করছি দক্ষিণ চব্বিশ-পরগণার যোগাযোগকারী একমাত্র রাস্তা যে কথা নলিনাক্ষ্য বাবুও বলেছেন বেহালার কথা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি গিয়ে যদি দেখেন তাহলে দেখবেন সেই রাস্তার কি দুরবস্থা হয়ে রয়েছে। হাজার হাজার শ্রমিক যারা অফিস আদালতে কাজ করেন, ছাত্রছাত্রী যারা প্রতিদিন ঐখান দিয়ে আসা যাওয়া করেন এদের সব আসবার সময় অন্ততঃ দেড় ঘণ্টা লেট হয় এবং ফেরার সময় এক ঘণ্টা লেট হয়। কংগ্রেস আমল থেকে শুনে আসছি এবছর হল না সামনে বছর হবে। এখন যুক্তফ্রণ্টের আমলেও তার সেই একই হাল হয়ে রয়েছে। সুতরাং এই রাস্তার কি হবে এবং কবে হবে? ২০, ২২ বছর ধরে শুনে এসেছি কংগ্রেস আমলে বেহালা-ডায়মণ্ডহারবার রোডের সংস্কার করা হবে, কিন্তু আজ পর্যন্ত তার কোন সংস্কার করা হচ্ছে না। আমার কথা হচ্ছে দক্ষিণ ২৪-পরগণার এই গুরুত্বপূর্ণ রাস্তা দিয়ে অগণিত লোক যাতায়াত করে, এবং যে কে, এফ, রেল ছিল তার জায়গায় বিকল্প রাস্তা হিসাবে আমরা দাবী করেছিলাম—সর্বদলীয় এম, এল, এ-দের যে দাবী ছিল ডায়মণ্ডহারবার রোড এবং বিকল্প কে, এফ, রেল যেটা অল্প পয়সা খরচ করলে হয়ে যেতে পারে কারণ তার পাশে জায়গা রয়েছে, দক্ষিণ ২৪-পরগণার লক্ষ লক্ষ লোকের একমাত্র যাতায়াতের পথ তার যাতে সংস্কার হয় সেই দাবী আমরা করেছি। আজকে আমরা সেই দাবী আবার করছি। দক্ষিণ ২৪-পরগণার ঐ রাস্তা যাতে তাড়াতাড়ি হয় অর্থাৎ বেহালার ডায়মণ্ডহারবার রোড যাতে তাড়াতাড়ি হয় এবং বিকল্প হিসাবে কে, এফ, রেলের রাস্তা যাতে সরকার গ্রহণ করেন আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে সে দাবী রাখছি। আমার আগে নলিনাক্ষ্য বাবুও বলেছেন ঐ দিক থেকে বহু যানবাহন চলে ও বহু লক্ষ লক্ষ লোক সেই রাস্তা দিয়ে যাতায়াত করে। সেখান দিয়ে যে জ্বালানী তেল আসে তা থেকে কেন্দ্রীয় সরকার প্রচুর টাকা পান। সেই টাকা ২০।২২ বৎসর ধরে জমে রয়েছে আর আজকে তারা বাংলা দেশকে অবহেলিত রেখেছেন। মাননীয় সদস্য নলিনাক্ষ্য বাবুও সমর্থন করেছেন সুতরাং আজকে সে আওয়াজ তুলুন। বাংলাদেশকে এতদিন ধরে সড়ক সেতু থেকে বঞ্চিত রেখেছেন, সুতরাং তাঁর সঙ্গে এক দৃষ্টিভঙ্গী নিয়ে আসুন আমরা সবাই এক হয়ে সেই দৃষ্টিভঙ্গী নিয়ে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বাংলা দেশের যে নায্য পাওনা তা আমরা তাড়াতাড়ি আদায়ের ব্যবস্থা করি। সে ব্যবস্থা যাতে তাড়াতাড়ি হয় আসুন সকলে মিলিত হয়ে সে ব্যবস্থা গ্রহণ করি। স্যার, আপনার মাধ্যমে আমি আর কয়েকটা কথা বলতে চাই, সেটা হল দক্ষিণ ২৪-পরগণার কয়েকটা থানার কথা। রোটাণ্ডায় মন্ত্রী মহাশয় আমাদের আশ্বাসও দিয়েছিলেন। মৌলবী চক হাটের কৈলান হাট থেকে ভায়া নেপালগঞ্জ হয়ে রফিতের মোড়। আর একটা আমার পাশের কেন্দ্র মগরাহাট হোটর টু আমড়াতলা এক রাস্তা রাখা। কিন্তু যুক্তফ্রণ্ট সরকারের শরিক দলের পক্ষ থেকে প্রশ্ন উঠল, সেসব রাস্তার কথা আমরা ব্যয়ের মধ্যে দেখতে পাচ্ছি না। আমার কেন্দ্র মগরাহাট কেন্দ্রের ধামুয়া টু আমড়াতলা এ রাস্তা হবার কথা ছিল, এই নিয়ে পাশের কনষ্টিটিউয়েন্সির এম, এল, এ যখন ডিপার্টমেন্টের এম, এল, এ-দের নিয়ে যান তখন শরিক দলের মধ্য থেকে তাকে গুম খুন করার চেষ্টা করা হয়। বিষ্ণুপুরের পাশে যে মগরাহাট ধামুয়া সেখানের কোন্ রাস্তা মন্ত্রী মহাশয় গ্রহণ

করেছেন সেটা জানতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গ্রামবাংলার মানুষের জন্য ২০।২২ বৎসর-এর মধ্যে ঐ এলাকায় কোন রাস্তাঘাট হয় নি, সুতরাং আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো ঐসব অঞ্চলের রাস্তা গ্রহণ করার জন্য। কংগ্রেস আমলের দৃষ্টিভঙ্গীর সাথে আমাদের যুক্তফ্রন্টের দৃষ্টিভঙ্গীর নিশ্চয় তফাৎ আছে এবং ঐসব এলাকায় রাস্তাঘাট করে সেই তফাৎ তিনি প্রমাণ করবার চেষ্টা করবেন ও মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রতিশ্রুতি আমাদের দিয়েছিলেন তা রক্ষা করবেন। এই কথা বলে এই ব্যয় বরাদ্দকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 4-15—4-25 p. m. ]

**Mr. Deputy Speaker** : I will request all the Members to respect the red light.

**শ্রীমহম্মদ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত মন্ত্রীর কর্ম ক্ষমতা এবং কর্ম কুশলতার প্রতি সত্যিকারে আমার শ্রদ্ধা আছে কিন্তু, এই যুক্তফ্রন্টের যাঁতাকলের মধ্যে পড়ে কি করে তিনি এই ধরণের ব্যয় বরাদ্দের দাবী আনলেন তাতে আমি আশ্চর্য্য হচ্ছি। যুক্ত-ফ্রন্টের যে ৩২ দফা কর্মসূচী ছিল তাতে বলা হয়েছিল যে তাঁরা গ্রামীণ বাংলায় জনসাধারণের কল্যাণকর কার্য করবেন। কিন্তু যুক্তফ্রন্টের সমস্ত বাজেট পর্যালোচনা করলে দেখবেন বাজেটের যে সব খাতে বেশী ব্যয় বরাদ্দ করলে গ্রামবাংলার কল্যাণ হত সেই সমস্ত খাতে কম টাকা বরাদ্দ হয়ে অন্য খাতে বেশী টাকা বরাদ্দ হয়েছে এবং এহেন ব্যয় বরাদ্দ যে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় কি করে আনলেন এতে আমি আশ্চর্য্য হচ্ছি। ডেভেলপিং ইকনমিতে যেখানে রাজস্ব বৃদ্ধির সঙ্গে সঙ্গে এই সমস্ত খাতে বরাদ্দ বৃদ্ধি হবে, কিন্তু ১৯৬৬-৬৭ সাল থেকে আমরা দেখছি যে রাজস্ব বেড়ে যাচ্ছে কিন্তু তার সাথে মোট রাজস্বের সঙ্গে এই পূর্ত বিভাগের মোট যে খরচ তার তুলনা করলে দেখব এই খাতে ব্যয় বরাদ্দের হার মেলেনি। কংগ্রেসী আমলে যে হারে রাস্তা বেড়েছে যুক্তফ্রন্টের আমলে সেই হারে রাস্তা বাড়েনি। ১৯৬৬-৬৭ সাল থেকে ১৯৭০-৭১ সাল পর্যন্ত আমাদের ডাঃ সান্যাল ব্যয় বরাদ্দের কথা তুলে বলেছেন কত কম বেশী, সুতরাং আমি সেদিকে যাচ্ছি না, আমি দু'একটা সাজেসান মাননীয় মন্ত্রী মহাশয়ের সামনে আপনার মাধ্যমে রাখছি। গ্রাম বাংলায় আমরা বাস করি, আমরা দেখেছি রাস্তায় কতকগুলি অসুবিধা হয়, বিশেষ করে দেখা যায় এনক্রোচমেণ্ট। আজকে যে রাস্তা চওড়া আছে কিছুদিন পরে দেখা যাবে সেই রাস্তার পাশে যে লোক বাস করে সে প্রথমে পাট কাঠির বেড়া দিল, তার কিছুদিন পরে দেখা যায় জিওল ডালের বেড়া দিল, তার কিছুদিন পরে ঘর আরম্ভ করে দিল। এখন যুক্তফ্রন্টের আমলে আমরা দেখছি সেই রাস্তার পাশে লাল ঝাণ্ডা পুঁতে দিয়ে সেখানে সরাসরি ঘর আরম্ভ করে দিচ্ছে। আমি যেখানে শিক্ষকতা করি সেই বারালা গ্রামের পাশে মুরারই-মিত্রপুর-রঘুনাথগঞ্জ রাস্তার ধারে খানিকটা চওড়া জায়গা আছে, সেখানে লাল ঝাণ্ডা পুঁতে দিয়ে ঘর আরম্ভ করে দিল এবং সেখানে কোন অঞ্চল প্রধান বা অধ্যক্ষ কোন বাধা না দিয়েই ঘর হয়ে গেল। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব এই সমস্ত এনক্রোচ-মেণ্ট যাতে না হয় তার ব্যবস্থা যেন তিনি করেন। আমি সেজন্য একটা কনক্রিট উদাহরণ দিলাম। তারপর গ্রামে যেসমস্ত রাস্তা করা হয় তার পাশে কোন ড্রেনেজ না থাকার ফলে সেখানে জল থেকে যায়।

তার ফলে বর্ষাকাল পেরিয়ে গেলেও অনেকদিন সেখানে যাবার মতো অবস্থা থাকে না। সুতরাং যখনই কোন নূতন রাস্তা হবে তখনই ড্রেনেজের যেন ব্যবস্থা হয়। তাতে হবে কি ?

পাশে ডোবা থাকবে তাতে গ্রামদেশে পাট পঁচানোর সুবিধা হবে এবং তাতে কই মাগুর ইত্যাদি মাছও হবে। এদিকে মাননীয় মন্ত্রী মহাশয় যেন একটু নজর দেন। মাটি দিয়ে উঁচু রাস্তা থাকার ফলে গ্রামের রাস্তা ডিসলোকেটেড হয়ে যায়। এই ব্যাপারে যদি মাননীয় মন্ত্রী মহাশয় রিলিফ ডিপার্টমেণ্টের সঙ্গে একসঙ্গে বসে একটা প্ল্যান করেন তাহলে ভাল হয়। পাড়াগাঁয়ে গ্রাম রাস্তা-গুলো টেষ্ট রিলিফের মাধ্যমে একটু আধটু যেটুকু হয় এগুলো যদি ব্যবস্থা করেন একসাথে বসে তাহলে এই সমস্যাটা মিটে যাবে বলে আমি মনে করি।

প্রত্নতত্ত্ব-এর কাজ এক বছরে যা হয়েছে, সেটা প্রশংসনীয়, এ বিষয়ে কোন সন্দেহের অবকাশ নেই। এই প্রসঙ্গে আমি আমার এলাকা সাগরদিঘার মহিপাল বলে যে জায়গা আছে সেখানে খুঁড়ার জন্য অনুরোধ করছি। কারণ অনেকের ধারণা সেখানে অনেক কিছু আছে। সেটা করবেন বলে আশা করছি।

আর বিদেশী ইংরাজদের যে মূর্ত্তিগুলি সরিয়ে নিয়েছেন এটা ভাল কথা। এর সঙ্গে বলবো বিদেশী ইংরাজদের মধ্যে যারা আমাদের ভারতবর্ষের ইতিহাসকে কলঙ্কিত করেছে তাদের সরিয়ে দেওয়া উচিত। কিন্তু যে সমস্ত ইংরাজ ডেভিড হেয়ার প্রভৃতি আমাদের কল্যাণের জন্য কাজ করেছেন তাঁদের মূর্ত্তিগুলি সরিয়ে নেওয়ার মনোভাব যেন কারো মধ্যে না থাকে। এই জিনিষটা তিনি যেন লক্ষ্য রাখেন।

এরপর আমি আমার এলাকার একটা অতি গুরুত্বপূর্ণ রাস্তার দিকে নজর দিতে তাঁকে অনুরোধ জানাচ্ছি। আমাদের জঙ্গীপুর সাব-ডিভিশানে কানপুর-বহিতাল থেকে মুরারই যদি রাস্তাটা হয় তাহলে বড় ভাল হয়। সুতী থানার এবং রাজগাঁও পুলিশ ষ্টেশন ডিসলোকেটেড হয়ে থাকে বর্ষা হলে। এই রাস্তাটা সম্বন্ধে থার্ড ফাইব ইয়ার প্ল্যানে স্যাংশন করা হচ্ছে সেটা চীফ ইঞ্জি-নিয়ারের মেমো নং 1647/3 (4) P. W., dt. 5-4-64 জানা যায়। এই রাস্তাটার যাতে ব্যবস্থা হয় এবং যাতে তাড়াতাড়ি আরম্ভ হয় এবং এই বছর কাজটা যাতে আরম্ভ হয় এবং যতটা সম্ভব এই বছর যাতে করা হয় সেইজন্য তাঁকে আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমুরারীমোহন হালদার** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত্তমন্ত্রীর আনীত ব্যয় বরাদ্দ আমি পূর্ণভাবে সমর্থন করি। এই প্রসঙ্গে আমি বলি, সুদীর্ঘ ২০ বছর কংগ্রেস রাজত্ব করেছে, কিন্তু বিদেশী শাসকদের প্রতিমূর্ত্তিগুলি কলকাতার বুকে দেখতে পাওয়া গিয়েছে। কংগ্রেস সরকার কুখ্যাত বৃটিশ সরকার স্থাপিত যে সমস্ত মূর্ত্তি ছিল তার রক্ষণাবেক্ষণ করে গিয়েছেন। কিন্তু এক বছরের যুক্তফ্রণ্টের রাজত্বে আমাদের মাননীয় পূর্ত্তমন্ত্রী সেই মূর্ত্তিগুলি অপসারিত করেছেন। কিন্তু কংগ্রেস বন্ধুরা বললেন তাঁর কোন কাজ ছিল না, তাই করেছেন। এটা অত্যন্ত লজ্জার কথা। আমি আশা করবো এবং পূর্ত্তমন্ত্রীকে অনুরোধ করবো ভারতবর্ষে এবং পশ্চিমবঙ্গে যে সমস্ত মণিষী আছেন তাঁদের মূর্ত্তিগুলি সেখানে যেন স্থাপিত করা হয়। অন্তত এই থেকে বুঝে নিন যে, যুক্তফ্রণ্টে যাঁরা আছেন তাঁদের দেশের প্রতি দরদ আছে।

[4-25—4-35 p.m.]

এবার আমি রাস্তার ব্যাপার নিয়ে বলব এবং দক্ষিণ ২৪-পরগণার কথা বলব। সেটা হচ্ছে লক্ষীকান্তপুর-ঢোলা রোড to ইমানঅদ্দিপুর। সেখানে কিছু কিছু কাজ হয়েছে। কিন্তু কিছু কিছু কাজ হবার পর দেখতে পাচ্ছি ঢোলা to নিশ্চন্তপুর রাস্তায় কিছু কাজ হয়নি। সেখানে বহু ইট যে জমা অবস্থায় পড়ে আছে সেগুলির রক্ষণাবেক্ষণ নেই বলে লোকেরা সেগুলি নিয়ে যাচ্ছে। তাই

আমি অনুরোধ করব ঐ ২টা রাস্তা পাথরপ্রতিমা-বুলপি, মথুরাপুর রাস্তাগুলি যেন অবিলম্বে এবছরের মধ্যে করা হয়। এছাড়া যেসমস্ত রাস্তা আছে তার আশে বহু ধানীজমি ও খাদ আছে এবং ফলে কোন কোন জায়গায় যেখানে ধানীজমির মধ্যে দিয়ে এই রাস্তাগুলি চলে গেছে সেই রাস্তাগুলির এক বছরের জন্য বন্দোবস্ত দেওয়া হয়। কিন্তু সেখানে ধান বা মাছের কোন চাষ হয় না। সেজন্য অনুরোধ করি P. W. D.র পাশে এই যে বহু জমি পড়ে আছে এগুলো যদি ৫।৭।১০ বছরের জন্য একটা দীর্ঘ মেয়াদী বন্দোবস্ত দেওয়া হয় তাহলে এসমস্ত জায়গায় ধান এবং মাছ চাষ হতে পারে। অথচ এক বছরের জন্য বন্দোবস্ত দেওয়ার ফলে কোন কাজ হয় না। আমরা লক্ষ্য করছি রাস্তার পাশে সব জায়গায় ব্যাপকভাবে encroachment করা হচ্ছে। এমন অবস্থা হচ্ছে যে গাড়ী মানুষ চলতে পারে না। এক একটা মোড় এমন আছে যেখানে রাতারাতি বহু ঘর তৈরী হয়ে যাচ্ছে। এর জন্য যে রাস্তা অবরোধ হচ্ছে তাতে গাড়ী মানুষ রাস্তা দিয়ে চলতে পারে না এবং একটা দুর্বিসহ পরিস্থিতি হয়েছে। তাই অনুরোধ করা এগুলি আপনারা ব্যবস্থা যেন করেন। তাছাড়া আমাদের দেশে যে রাস্তা তৈরী হয়েছে এগুলিতে Contractor-দের পয়সা ফাঁকি দেবার একটা ব্যবস্থা ছিল। যেসমস্ত রাস্তা তৈরী হয়েছিল সেগুলি দৈর্ঘ কম বলে যানবাহনের চলাচলের ফলে রাস্তার দুদিকে কিছু কিছু বাড়িয়ে যাওয়া হয়েছে। তাই অনুরোধ করা এখন থেকে যেসমস্ত তৈরী হবে সেগুলি যেন প্রচুর পরিমাণ প্রশস্ত হয়। সীমান্ত রাস্তার ব্যবস্থায় মন্ত্রীমহাশয় বলেছেন সীমান্ত রক্ষা করা আমাদের একান্ত প্রয়োজন। সীমান্ত রক্ষা করার দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকারের একার নয়, কেন্দ্রীয় সরকারের আছে। এ বিষয়ে যদি কেন্দ্রীয় সরকার আমাদের টাকা না দেন তাহলে আমাদের কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করা উচিত। আর একটা কথা, যেসমস্ত ছোট ছোট সেতু তৈরী হয় সেগুলি যেমন দক্ষিণ ২৪-পরগণার কাঠের সেতুগুলিকে ৫।৭ বছর পর দেখা যায় ক্ষয় হয়ে ভেঙে যায় সেজন্য অনুরোধ করব সেইসমস্ত সেতুগুলি যদি Concrete করা হয় তাহলে আমাদের দেশের পক্ষে ভাল হবে এবং সেগুলি অনেকদিন চলবে। এই বন্দোবস্তগুলি করার জন্য অনুরোধ করে আমি তাঁর এই ব্যয় বরাদ্দকে সমর্থন করছি।

**শ্রীশান্তিমোহন রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্তমন্ত্রীমহাশয় আমাদের সামনে তাঁর যে ব্যয় বরাদ্দ উপস্থাপিত করেছেন আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে, তাঁর ব্যয় বরাদ্দের মধ্যে যে সব রাস্তার নাম উল্লেখ করেছেন আমাদের মহকুমায়, আমরা দেখতে পাচ্ছি একটা নূতন রাস্তাও গ্রহণ করা হয়নি। অধিকন্তু প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা কালে যে রাস্তা গ্রহণ করা হয়েছিল জগতপুর-ঝিকড়া রাস্তা সেই রাস্তার নাম পর্যন্ত তাঁর বরাদ্দের মধ্যে নেই। সেই রাস্তা যতখানি আমরা জানি ইম্প্রাকটিকেবেল রাস্তা, তার বদলে আমার যতদূর মনে পড়ে নূতন এ্যালায়েনমেন্ট দেওয়া আছে চক্রপুর-ঝিকড়া রাস্তা। এই এ্যালায়েন্টমেণ্ট আমাদের তদানীন্তন চিফ এঞ্জিনিয়ার তদন্ত করে দেখে এসেছিলেন। আজ পর্যন্ত এই রাস্তার অবস্থা কি আছে আমরা জানতে পারিনি। বলরামপুর-ছাত্রাসোল রাস্তাটি—এও গ্রহণ করা হয়েছে প্রাক্তন কংগ্রেস সরকারের আমলে। এই রাস্তার কাজ একেবারে আশাজনক ভাবে অগ্রসর হচ্ছেনা। আমরা দেখতে পাচ্ছি আরামবাগ-বাতানল-লাভলি রাস্তাটি নেওয়া হয়েছে, তার অগ্রসরও আশানুরূপ নয়। মুণ্ডেশ্বরী নদী হরিখোলার কাছে একটি ব্রীজ হবার কথা। এই ব্রীজ-এর ৬৮ সালে নির্মাণ কার্য সম্পূর্ণ হবার কথা ছিল, তার কি হল জানিনা। এখন আমরা শুনছি যে ৭১ সালের মধ্যে এই কাজ শেষ হয়ে যাবে। এখানে যেসব রাস্তা গ্রহণ করা হয়েছে এবং যে সব ব্রীজ গ্রহণ করা হয়েছে তার কথা বললাম। এছাড়া আরো অনেক রাস্তা আছে যেগুলি খুব গুরুত্বপূর্ণ রাস্তা। এইসব রাস্তা কবে গ্রহণ করা হবে, আদৌ গ্রহণ করা হবে কিনা জানিনা। পুরশুড়া, দামোদর নদীর ঐ পূর্বপারে, এই রাস্তার কথা

বলেছিলাম পুরসুড়া-কুসীগঞ্জ রাস্তাটি যদি করেন তাহলে একটা ইনটার ডিষ্ট্রীক্ট রাস্তাটা হতে পারে। একদিকে হাওড়া জেলা অপরদিকে বর্ধমান জেলাকে কানেক্ট করবে। এই রাস্তা করতে আর্থওয়ার্কের খুব বেশী প্রয়োজন হবে না, সামান্য আর্থ ওয়ার্ক করে মেটালিং করে দিলেই এই দুটি রাস্তা 'কানেক্ট' করতে পারবে। আর একটি রাস্তা সোদপুর-খুসীগঞ্জ, এই রাস্তার মাইল দেড়েক ব্লক ডেভালপমেণ্ট থেকে কনষ্ট্রাক্ট করা হয়েছে বাকীটা আপনার রোড ডেভলপমেণ্ট থেকে গ্রহণ করে যদি সম্পূর্ণ করার চেষ্টা করেন তাহলে আর একটা ভাল রাস্তা হতে পারে। এই রাস্তা দুটি খুব গুরুত্বপূর্ণ রাস্তা। তারপর গোঘাট থানার কথা বলি। এখানে দেখবেন কামারপুর, কামারপুকুর থেকে বদনগঞ্জ রাস্তাটার কথা গত কয়েক বছর ধরে সরকারকে বলা হচ্ছে, এই রাস্তাটা খুবই ক্রাইং নিড। তেমনি আবার কালীপুর থেকে দেবালগঞ্জ এই দুটি রাস্তা যদি করা হয়, যেমন কামারপুকুর বদনগঞ্জ দ্বারা বাঁকুড়া জেলার সঙ্গে যোগাযোগ হতে পারে ও মেদিনীপুর জেলার সঙ্গে যোগাযোগ হতে পারে। তেমনি ডিমারপুর-বাপুণ্ডী রাস্তার কথা বলতে পারি। এই রকম আরো রাস্তার নাম বলতে পারা যায়, আরামবাগ-ডিমাপুর ভায়া বালুণ্ডী—এই রাস্তাটা নির্মাণ হয়ে গেলেও এর মেন্টিনেন্স ভাল হচ্ছে না। এই রাস্তা দিয়ে চলতে গেলে একটি নদী পার হতে হয়। এই মুণ্ডেশ্বরী নদীর উপর পুল নির্মাণ করা হবে কিনা এখন পর্যন্ত সরকার থেকে জানতে পারিনি। এই রাস্তাগুলির জন্য যেমন আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তেমনি কয়েকটি সাজেশন তাঁর কাছে রাখছি—তা হচ্ছে যেখানে যেখানে বড় বড় রাস্তা আছে সেই বড় রাস্তার ডান দিকে এবং বাঁদিকে যে সমস্ত গ্রাম আছে সেই গ্রামের যে সমস্ত কাঁচা রাস্তা আছে সেই রাস্তার সঙ্গে যদি এই সব বড় রাস্তা কোন রকমে কানেক্ট করতে গেলে ছোট ছোট পুল বা কালভার্ট তৈরী করতে হবে।

[4-35—4-45p.m.]

আমি উড়িষ্যায় গিয়েছি সেখানে দেখেছি বড় রাস্তার সঙ্গে পাশের গ্রামের সঙ্গে এই ভাবে কানেক্ট করা হয়েছে। যদি কানেক্ট করা হয় তাহলে ঐ সব অঞ্চলে কৃষকদের প্রভূত কল্যাণ সাধন হতে পারে। তাদের ফসল—আলু বলুন, পাট বলুন, আর ধানই বলুন, আনবার সুবিধা পেতে পারে। আমি গত অধিবেশনে শুনেছিলাম যে হাসপাতালগুলির সঙ্গে বড় রাস্তার সঙ্গে কানেক্ট করার ব্যবস্থা করা হবে। আমি জানি যে প্রাচীন যে সমস্ত রোড পূর্ত্ত থানা থেকে আরম্ভ হয়ে খানাকুল থানায় শেষ হয়েছে সেই রাস্তার এক মাইল দূরে একটা হাসপাতাল আছে তাঁতিশালা-মদনপুর একটা হাসপাতাল তা যদি একটু পাকা করে দেওয়া হয় তাহলে সেই হাসপাতালে যাবার সুবিধা স্থানীয় অধিবাসীদের হয়। তেমনি আরামবাগ থানা। আমরা জানি যে গোরহাটি থেকে বরদমল রাস্তা যদি আমরা গ্রহণ করি, আমরা দেখতে পাচ্ছি তবে বরদমল থেকে রাংতাখালি হেলথসেণ্টার আছে সেখানে যাবার কোন ব্যবস্থা আজ পর্যন্ত হয়নি। এই কথা গত অধিবেশনে হয়েছিল। মাননীয় পূর্ত্ত মন্ত্রী মহাশয় অন প্রিনসিপ্যাল সেটা স্বীকার করে নিয়েছেন। এই সব ব্যবস্থাগুলি ছোটখাট ব্যবস্থা, যে ব্যবস্থা করলে পর স্থানীয় অঞ্চলের অধিবাসীদের প্রভূত কল্যাণ সাধন হতে পারে। কিন্তু তা আজ পর্যন্ত হয়নি এবং হতেও দেখছি না। আমি আরেকটা কথা বলব। সে হচ্ছে আমরা শুনছি আলোচনা করছি যে তিনি পুরানো যেসব মূর্ত্তি আছে তাকে অপসারণ করে আমাদের মহানায়ক আছে স্বাধীনতা যুদ্ধের অসীম সাহসী যোদ্ধা যারা আছেন তাদের মূর্ত্তি স্থাপন করবার ব্যবস্থা করছেন। তেমনি একজনের কথা আমি বলব—তিনি হচ্ছেন মহারাজ নন্দ কুমার। তার বসত বাটি এবং তার স্মৃতি রক্ষার ব্যবস্থা করা হচ্ছে এবং সংরক্ষণের ব্যবস্থা করা হচ্ছে। সেটা নাকি ধরা হয়েছে বহরমপুরে। আমার যত দূর জানা আছে মহারাজ নন্দকুমারের জন্মস্থান রামপুরহাট মহকুমায়

ভদ্রপুর গ্রামে এবং সেখানে তাঁর আদি বাসস্থান। আমি বাল্যকালে এই ভদ্রপুর গ্রামে ছিলাম। তখন মহারাজা নন্দকুমারের যে বসত বাটীর যে জীর্ণ অবস্থায় দেখেছি তা ভাবলে আজ মর্মান্তিক লাগে। আমি এই বিষয়ে আমাদের পূর্ত্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। যদি তিনি মহারাজা নন্দ কুমারের বসতবাটী সংরক্ষণ-এর ব্যবস্থা করেন তাহলে রামপুরহাট মহকুমায় যে ভদ্রপুর গ্রাম আছে যেখানে তার বসত বাটী আছে তার প্রতি দৃষ্টি দেন। এই কয়টা কথা বলে আমি এই বাজেটের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনরেশচন্দ্র চক্রবর্তী** ঃ মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমি এই ব্যয় বরাদ্দের দাবী যা উত্থাপন করা হয়েছে তা সম্পূর্ণ সমর্থন করি। এটা সমর্থন করতে গিয়ে আমি কয়েকটা সমস্যার কথা এখানে বলতে চাই। আমি উত্তরবঙ্গ থেকে এসেছি। আমি উত্তরবঙ্গের সমস্যার কথা এখানে উল্লেখ করতে চাই। গত ২০ বছর ধরে কংগ্রেস সরকার উত্তরবঙ্গের জন্য বিশেষ কিছু করেন নি। যার ফলে এটা পিছিয়ে পড়া এলাকায় রয়ে গিয়েছে। উত্তরবঙ্গ অবহেলিত এলাকা। উত্তরবঙ্গে প্রচুর ঐশ্বর্য রয়েছে। যেমন পাট প্রচুর হয়, কিন্তু পাট শিল্প নাই। উত্তরবঙ্গের জলপাই-গুড়িতে মাইলের পর মাইল জুড়ে বাঁশ ঝাড় আছে কিন্তু পেপার মিল নাই। দার্জিলিং এবং জলপাইগুড়ি জেলায় চা বাগানে প্রায় ৬ লক্ষ লোক তার মধ্যে আদিবাসী নেপালী তারা ঘন বসতিপূর্ণ এলাকায় থাকে কিন্তু তাদের যে প্রয়োজনীয় জিনিষ থালা, বাসন ইত্যাদি তার জন্য কোন শিল্প গড়ে উঠে নি। যেভাবে ২০ বৎসরে কংগ্রেসী সরকার অবহেলিত অঞ্চল করে রেখে দিয়েছে তেমনি আমরা দেখছি যুক্তফ্রন্ট বিশেষ পরিবর্ত্তন হয় নাই এটা আমার মনে হচ্ছে।

যুক্তফ্রন্ট সরকারের কর্মসূচীতেও রয়েছে পিছিয়ে পড়া এলাকা বিশেষ করে উত্তরবঙ্গ তাকে উন্নত করতে হবে এবং বাংলাদেশের অন্যান্য অঞ্চলের সামিল তাকে করতে হবে। এই কর্মসূচীর ভিত্তিতে ও কংগ্রেসী নিষ্ক্রিয়তার পটভূমিকায় আমি মাননীয় পূর্ত্তমন্ত্রীকে অনুরোধ করবো— আমাদের ওখানকার রাস্তাঘাট নির্মাণ সম্পর্কে একটু বেশী করে চিন্তা করতে হবে।

আমি জলপাইগুড়ি জেলায় থাকি। যেখানে চা-বাগান এলাকা ইংরেজদের প্রয়োজনে যে অঞ্চলে খুব সুন্দর রাস্তাঘাট তারা তৈরী করেছিল। ইংরেজ এদেশ থেকে চলে যাবার পরে সেখানে অনেক চা-বাগান হাত বদল হয়েছে বটে, কিন্তু তেমন রাস্তাঘাট সে অঞ্চলে অমন সুন্দরভাবে তৈরী হয় নাই। আমাদের গ্রাম এলাকা যেখানে কৃষক বাস করে সেখানে তাঁরা কিছুই করেন নাই। জলপাইগুড়ি গ্রাম এলাকার রাস্তাঘাট ভাল মোটেই নয়। দক্ষিণ বেরুবাড়ী এলাকা আপনি জানেন— কংগ্রেসীরা দিতে চেয়েছেন পাকিস্তানকে, সেই এলাকার লোক লড়াই করে ইণ্ডিয়ান ইউনিয়নের মধ্যে রয়েছে। সেই এলাকায় একটীও পাকা রাস্তা নাই। সুতরাং এইভাবে গ্রাম এলাকায় যেখানে মানুষের পক্ষে বর্ষাকালে ও অন্যান্য সময়ে চলাচলের খুব সাংঘাতিক অসুবিধা এই সম্পর্কে আমি মন্ত্রী মহাশয়কে বলবো—উত্তরবঙ্গকে রাস্তাঘাট নির্মাণের ব্যাপারে priority দিতে হবে। সুতরাং দক্ষিণ বাংলায়—গঙ্গার দক্ষিণে অনেক রাস্তা রয়েছে, সেই তুলনায় উত্তরবঙ্গে তেমন কিছু নাই। এই উত্তর-বঙ্গকে উন্নত করতে হলে এই রাস্তাঘাট নির্মাণের ব্যাপারে priority দিতে হবে—এই প্রাওরিটির দাবী আমি করছি।

আর একটী রাস্তার কথা বলছি—বহরমপুর থেকে ফরাক্কা পর্য্যন্ত রাস্তাটা গিয়েছে, সেই রাস্তাটি আরো চওড়া করা দরকার— বড় অপরিসর। অত্যধিক সরু হবার ফলে একদিন আমি সন্ধ্যা থেকে পরদিন সকাল পর্য্যন্ত সেই রাস্তার উপর আটকে পড়ে গিয়েছিলাম। এই রাস্তাটা আরো widen

করা উচিত। উত্তরবঙ্গে যে বাস যায়, তাদের পক্ষে তাহলে খুব সহজগম্য হবে। এটা আমি মন্ত্রীমহাশয়কে বিবেচনা করতে বলছি।

এই রাস্তাঘাট সম্পর্কে আমাদের উত্তরবঙ্গ দীর্ঘদিন কংগ্রেস আমল থেকে অবহেলিত হয়ে আসছে। আজও অবহেলিত অবস্থায় আছে। যুক্তফ্রন্ট সরকারের শাসনেও যেন সেই রকম অবহেলা করা না হয়। সেইজন্য উত্তরবঙ্গের জন্য priority দেবার জন্য বলছি।

মাননীয় পূর্তমন্ত্রী Corruption fight করবার জন্য অনেক কিছু করেছেন। তিনি উল্লেখ করেছেন— Corruption fight করবার জন্য জনসাধারণকে সচেতন হতে হবে। যেখানে কাজ হবে সেখানে list টাঙ্গানো হবে এবং সেই Specification list অনুসারে কাজ হবে। আমাদের P. W. Department এবং Irrigation Department—এই দুটো ডিপার্টমেন্ট সম্পর্কে লোকে নানাকথা বলে—অফিসারকে কত percentage দিচ্ছো? Contructor-রা কত মাল সরালো—লেবারকে কত ফাঁকি দিল—এই রকম নানা উক্তি শোনা যায়। এতে বোঝায় কত দুর্নীতি তার মধ্যে বাসা বেঁধেছে দীর্ঘদিনের এই দুর্নীতি দূর করতে হবে। আগে দারোগারা ছিল budding princes, তারা এখনে নমস্য। এখন P.W.D. ও Irrigation-এর অফিসাররা নমস্য—They are just budding princes এই বিভাগের দুর্নীতি যদি Control করতে হয়, শুনেছি মাননীয় মন্ত্রী নাকি তা Control বা Check করবার চেষ্টা করছেন। ঐ দুর্নীতি Control করতে গেলে—peoples vigilance থাকা দরকার জনসাধারণ যদি এই সম্পর্কে সজাগ ও সচেতন হয়, তাহলে ঐ Corruption fight out করা যেতে পারে—ঐ Corruption root out করা যেতে পারে। তা নাহলে সহজে হতে পারেনা। সে জন্য আমার Suggestion হচ্ছে Executive Engineer-এর লেভেলে একটা all parties কমিটি হোক এটা আমি বলছি—একে আপনি তদারকী কমিটী বলুন বা advisory কমিটি বলুন—যা হয় বলুন, যেখানে দু-মাসে একবার মিটিং হবে এবং Executive Engineer report করবেন—ওখানে এই এই রাস্তা হচ্ছে, এইটুকু হয়েছে, ইত্যাদি।

তারপর টেণ্ডারের একটা অদ্ভুত ব্যবস্থা আছে—এই টেণ্ডার কখনো কখনো 10 percent 15 percent কি 20 percent less দিয়ে Competition হচ্ছে। এই less-এর competion হয় তার মানে সেখানে corruption রয়ে গেছে। It is inviting corruption. কাজেই এক all parties কমিটী করে, ডিষ্ট্রিক্ট লেভেলে এই all parties কমিটী হলে পরে তাদের কাছে উ report back করবেন।

[4-45—4-55 p.m.]

সুতরাং এই অল পার্টিজ কমিটী করা দরকার, সেই লোয়ার লেভেলে তারা নিজেরা অ পার্টি'জ কমিটি করুন, সাথে জনসাধারণের উদ্যোগ থাকছে টেণ্ডার থেকে আরম্ভ করে রাস্তা নির্মাণ-এ কাজ পর্য্যন্ত। এই ব্যাপারে যদি মন্ত্রীমহাশয় সচেতন থাকেন তাহলেই একমাত্র কোরাপশনকে ফাই আউট করা যেতে পারে। এ ব্যাপারে জনসাধারণকে সচেতন করা দরকার, সজাগ করা দরকা এবং এই সজাগ করার জন্য আমি বলছি যে একটা অল পার্টিজ কমিটি হওয়া দরকার একজিকিউটি ইঞ্জিনীয়ারের লেভেলে, তার কি কাজ হচ্ছে না হচ্ছে সেগুলি সম্বন্ধে খবর রাখবেন এবং যেখানে ক হচ্ছে সেখানে জনসাধারণের উদ্যোগ যাতে তৈরী করতে পারা যায়, যাতে সেখানে কাজ ঠিকমত তার ব্যবস্থা করতে হবে। এদিক দিয়ে আমার পরামর্শ হচ্ছে তদারকি কমিটি বলুন, আর য়্যাডভাইজ কমিটি বলুন কাজটার ভিজিলান্স হওয়ার জন্য এই কমিটি রাখা দরকার এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅক্ষয়কুমার বর্মণঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত্ত খাতের আলোচনা প্রসঙ্গে আমার নির্বাচনী এলাকা তুফানগঞ্জ মহকুমার কয়েকটি উন্নয়নমূলক বিষয়ের প্রতি আমি মাননীয় পূর্ত্তবিভাগের মন্ত্রী এবং মন্ত্রী মহোদয়ার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, তুফানগঞ্জ মহকুমার প্রথম অবস্থান গত বৈশিষ্ট্যের দিকে আমি দৃষ্টি নিবদ্ধ করবার জন্য অনুরোধ জানাব। এই তুফানগঞ্জ মহকুমার উত্তরে জলপাইগুড়ি জেলা, দক্ষিণে পাকিস্তান, রংপুর ডিষ্ট্রিক্ট, পূর্বে আসাম এবং পশ্চিমে কোচবিহার সদর। কাজেই এই আন্তরাজ্য পাকিস্তান সীমানার সংলগ্ন এই মহকুমার গুরুত্ব যথেষ্ট রয়েছে। প্রতিরক্ষার ব্যাপারে তো বটেই এবং অন্যান্য ব্যাপারেও এই বিহার আসাম ৩১নং জাতীয় সড়কটি স্যার, এই মহকুমার একটা এলাকার উপর দিয়ে গিয়ে আসাম অভিমুখী হয়েছে। প্রথমেই আমি উল্লেখ করেছি স্যার, পাকিস্তান বর্ডার তুফানগঞ্জ থেকে ৮/১০ মাইল এইরকম হবে টাউন থেকে। এখানে একটা বর্ডার রাস্তা আছে, সেই রাস্তাটা হচ্ছে তুফানগঞ্জ-বালাভূত রোড। এই তুফানগঞ্জ-বালাভূত কংগ্রেস আমলেই প্রায় তৈরী হয়ে গিয়েছিল। এটা ৩১নং জাতীয় সড়ক থেকে অন্দন কুলবাড়ী বলে একটা জায়গা আছে সেখান থেকে দক্ষিণ দিকের রাস্তাটা পাকিস্তানের দিকে গেছে। এই রাস্তাটা যদিও অনেক দিন আগে তৈরী হয়েছে, কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় এবং আমি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে মাত্র এক ফার্লং রাস্তা হয়ে গেলে এই রাস্তাটা সমাপ্ত হয়ে যায়, অথচ বছরের পর বছর যাচ্ছে এই এক ফার্লং রাস্তাটা তৈরী হচ্ছেনা। এখানে যে ডিফিকাল্টি হচ্ছে সেটা হচ্ছে এই যে ন্যাশানাল হাইওয়ে থেকে যখন রাস্তাটি দক্ষিণ দিকে গেল সেখানে দু একটা বাড়ী আছে। তারা বলছেন কম্পেনসেসন পেলে আমরা সরে যাবো, আবার দপ্তর থেকে বলছে আমি খোঁজ খবর নিয়ে দেখলাম, ওরা সরে যেতে চায়না। কাজেই আমি অনুরোধ জানাব এই যে দু একটা বাড়ী আছে, দোকান আছে এই এক ফার্লং জমিতে এই জমিটা সরকার থেকে শীঘ্র নেয়ার ব্যবস্থা করা হোক এদের উপযুক্ত ক্ষতিপূরণ দিয়ে, তারজন্য আমরা সহযোগিতা করতে প্রস্তুত আছি এবং এই সম্পর্কে কোন বাধা হবে বলে আমি মনে করিনা। কাজেই আমি বিশেষ করে এই সমস্যার দিকে মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দয়া করে এই এক ফার্লং রাস্তা করে দিন, কারণ এই রাস্তাটা হয়ে গেলে বর্ডারের এই রাস্তাটা চালু হয়ে যাবে।

বর্তমানে প্রাইভেট কার, ট্যাক্সি যাতায়াত করছে, অথচ রাস্তাটা হয়ে গেলে সেখানে ট্রান্সপোর্ট সিস্টেম চালু করা যেতে পারে। তাতে করে গভর্ণমেন্টের আয় হতে পারে। কাজেই আমি আশা করবো এই সমস্যা সমাধানের জন্য চেষ্টা করবেন। তবে অত্যন্ত আনন্দের বিষয় এবার বাজেটে দেখলাম ১ লক্ষ টাকার মত ধরা হয়েছে ইফ আই অ্যাম নট রং, আমি আশা করি, এই যে এক লক্ষ টাকার কথা উল্লেখ করলাম ভবিষ্যতে যদি আরো প্রয়োজন হয় তাহলে তখন বরাদ্দ করে এই সমস্যার সমাধান করতে চেষ্টা করবেন। তারপরে আর একটি রাস্তা হল ভাটিবাড়ী-ধলপল রোড, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা। তুফানগঞ্জ মহকুমা থেকে তরাই অঞ্চলের সঙ্গে এটা যোগাযোগ স্থাপন করেছে। এই রাস্তাটি কংগ্রেস আমলে তৈরী করা হয়েছে, কিন্তু সেখানেও ঐ একই সমস্যা রয়েছে জলপাইগুড়ি এলাকায় কুমারীবান বলে একটা জায়গা আছে। সেখানে ২ ফার্লং এর মত রাস্তা তৈরী হচ্ছেনা, কাঁচা পড়ে আছে। সেখানে একটা সেতু নির্মাণ করার কথা ছিল, সেটা হয়ে গেল অথচ দু ফার্লং রাস্তাটা আর হলনা। সেটা হলে তুফানগঞ্জ থেকে ভাটিবাড়ি রাস্তাটির সঙ্গে যোগ হতে পারে এবং তাতে করে ট্রান্সপোর্ট যাতায়াতের পক্ষে সুবিধা হতে পারে এবং তরাই অঞ্চলের লোকেরা এটা দিয়ে যাতায়াত করতে পারে। ভাটিবাড়ি-ধলপল রাস্তাটাও কাঁচা আছে দু ফার্লং, এটার যেন পাকা করার ব্যবস্থা করা হয়। খুব শীঘ্রই আশা করি মন্ত্রীমহাশয় সেদিকে নজর দেবেন। আমাদের সামনেই চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনা আসছে এবং এতে প্রত্যেকটি জায়গাতেই

কিছু না কিছু কাজ হবে, রাস্তা বা সেতু হবে ইত্যাদি। আমি জানতে পারলাম যে কুচবিহার জেলায় ৭টা রাস্তা হচ্ছে। আমাদের তুফানগঞ্জ মহকুমার রাস্তাটা যে বিশেষ গুরুত্বপূর্ণ একথা শুধু আমি বলব না, প্রত্যেকটি দলের লোকেরা বিশেষ করে কুচবিহারের সরকারী কর্মচারীরা এটা স্বীকার করবেন। তুফানগঞ্জ থেকে চিলাখানা বন্দর থেকে নাটাবাড়ি ভায়া ভাটিবাড়ী পর্য্যন্ত একটা পাকা রাস্তা হওয়া বিশেষ প্রয়োজন। আমি আশা করি চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে এই রাস্তাটির কাজ সুরু হবে। এই সম্পর্কে আমি আরো একটি কথা মন্ত্রীমহাশয়ের কাছে নিবেদন করতে চাই। এই দুটো এ্যালায়েনমেণ্ট হতে পারে। চিলাখানা ভাটিবাড়ি ভায়া নাটাবাড়ি হতে পারে অথবা চিলাখানা রামপুরজড়াই ভায়া রায়ডাক নদী—তাতে করে খরচ কম হবে। আশা করি এই রাস্তাগুলি চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় স্থান পাবে। কারণ, জেলান্তর থেকে এটাকে রেকমেণ্ড করা হয়েছে মাননীয় মন্ত্রীমহাশয় নিশ্চয়ই সেটা জানেন। আমি আশা করি আমাদের প্রত্যেকটা দলের লোকেরাই এটা সমর্থন করবেন যে ভাটিবাড়ি পর্য্যন্ত রাস্তাটা হওয়া উচিত। তারপরে আমি আর একটি বিষয়ে মন্ত্রীমহাশয়ের কাছে নিবেদন করছি। সেটা হচ্ছে বহুদিন থেকে একটা সমস্যা রামপুর-জড়াইয়ের বিরাট এলাকা জুড়ে রয়েছে। সেটা যদি না করা হয় তাহলে তুফানগঞ্জ মহকুমার সঙ্গে কোন যোগাযোগ থাকবে না। রায়ডাক নদী আর জালধোয়া নদীর উপর একটা সেতু হওয়া দরকার। আশা করি চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সেটা গ্রহণ করবেন। এই দ্বিতীয় সেতুর প্রকল্পটা যদি গ্রহণ করা হয় তাহলে জলধোয়া প্রকল্পটি চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় স্থান পায়। সেইজন্য আমি মন্ত্রীমহাশয়ের এদিকে দৃষ্টি আকর্ষণ করছি। তাছাড়া ছোট ছোট আরো অনেক কাজ আছে তার মধ্যে আমি একটা কথা উল্লেখ করে অন্যান্যগুলি আর উল্লেখ করবো না। তুফানগঞ্জ এলাকায় বারকোদালপুর বলে একটা অঞ্চল আছে। সেখানে একটা গভর্ণমেণ্টের এগ্রিকালচারাল ফার্ম আছে, হাইওয়ে থেকে আধ মাইল দক্ষিণ দিকে হবে। সেই এগ্রিকালচারাল ফার্মে যাবার জন্য বাস্তবিক পক্ষে কোন ভাল রাস্তা নেই। সেখানে পি. ডবলিউ. ডি.-র রাস্তা আছে। বর্ষার সময় সেটা এমন হয়ে যায় যে সরকারী কর্মচারীরা, গভর্ণমেণ্ট অফিসিয়্যাল এমন কি মন্ত্রী মহাশয়ও যদি কোনদিন বর্ষার সময় সেখান দিয়ে যেতে পারবেন না। কাজেই এই যে একটা ছোট ফিডার রোড এই ফিডার রোডটা যাতে পাকা করবার ব্যবস্থা করা হয় সেদিকে আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাব।

[4-‘5—5-05 p.m.]

এছাড়া স্যার, আর একটি সমস্যার কথা বলব। হরেহাট বলে একটি জায়গা আছে সেখানে যে হরিয়া রোড, বাকলা রোড রয়েছে সেখানকার লোকদের দাবি খুব বেশী নয়, তারা বলছে এই রাস্তাটা খালি পি. ডব.লু. ডি. নিয়ে নিক। এরা বলে, এতবড রাস্তা যেটা তুফানগঞ্জ টাউন থেকে ৫/৭টি অঞ্চল পার হয়ে রামপুর, তোকামারি কাছে গিয়েছে সেটা পি. ডব্লু. ডি নিয়ে নিক। কারণ তাতে মেরামতের ব্যবস্থা হতে পারে বা ছোটখাট ২/১টি যা পুল আছে হতে পারে। তবে তাদের দাবি এই রাস্তাটা পি. ডবলু. ডি নিয়ে নিক, তাহলেই তাদের উপকার হবে।

**শ্রীসুবোধ ব্যানার্জী ঃ** রাস্তাটা কাদের ?

**শ্রীঅক্ষয়কুমার বর্মন ঃ** আগে ষ্টেট রিলিফের রাস্তা হয়েছিল, খুব লম্বা এবং গুরুত্বপূর্ণ রাস্তা এটা। পি. ডবলু ডি নিয়ে নিলেই তারা খুশি, পাকা রাস্তা তারা চায় না। এরপরে স্যার, আর একটি কথা বলব। এক আগে আমার সঙ্গে মন্ত্রীমহাশয়ের সঙ্গে আলোচনা হয়েছে এবং তিনি যখন কুচবিহারে গিয়েছিলেন তখনও তাঁর সঙ্গে আলোচনা হয়েছিল। তবে এই প্রসঙ্গে আমি বলি

কংগ্রেস আমলে দেখেছি—যদিও আমি কংগ্রেসী তবুও আমি সমালোচনার অধিকারী, আমরা দেখছি সার্কিট হাউসে গিয়ে মন্ত্রীরা মোটামুটি ত একদিন থাকলেন, কর্মচারীদের ডেকে, নেতৃস্থানীয় ব্যক্তিদের ডেকে আলোচনা করে কোলকাতায় ফিরে এলেন। আমার প্রস্তাব, যুক্তফ্রন্টের মন্ত্রীরা যেন এই ভাবে না চলেন বা তাদের পদাঙ্ক অনুসরণ না করেন। এরপরে কুচবিহারে যদি যান আমি আশা করবো এবং সারা তুফানগঞ্জবাসীর পক্ষ থেকে এখানে আমন্ত্রণ জানাচ্ছি যে দয়া করে কুচবিহারে সার্কিট হাউসে নিশ্চয় থাকবেন, কিন্তু একটু সময় করে আমাদের অবহেলিত মহকুমা তুফানগঞ্জ সেখানে গিয়ে আমাদের সমস্যাগুলি নিজের চোখে দেখে আসবেন এবং যতটুকু পারেন সাহায্য করবেন। আমরা বেশী চাই না, কিন্তু যতটুকু সম্ভব ততটুকু সাহায্য করবেন এই আশা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীবিশ্বনাথ দাসঘোষঃ** মাননীয় সভাপাল মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী পূর্ত এবং রাস্তা নির্মাণ খাতে যে ব্যয় বরাদ্দ এনেছেন সেটা পশ্চিমবাংলার প্রয়োজনের তুলনায় নিতান্ত অপ্রতুল জেনেও আমি তাঁকে আন্তরিকভাবে সমর্থন করছি। স্যার, মাননীয় মন্ত্রীমহাশয়কে আমি প্রথমেই অভিনন্দন জানাচ্ছি এই কারণে যে, গৃহ এবং রাস্তা নির্মাণের মত একটা জড় দপ্তরের ভার পেয়েও তিনি প্রগতিশীল এবং জাতীয়তাবাদী চিন্তাধারার পরিচয় দিয়েছেন। স্যার, সেই কথার প্রমাণ আমরা পেয়েছি। স্বাধীনতার পর দীর্ঘ ২২ বছর ধরে যে বিদেশীদের মূর্তিগুলি কোলকাতার প্রকাশ্য রাজপথে কলঙ্কের মত বিরাজ করতো এই দপ্তর হাতে পেয়ে তিনি এই মূর্তিগুলি অপসারণের ব্যবস্থা করেছেন এবং কোলকাতাকে কলঙ্কমুক্ত করবার চেষ্টা করেছেন। তবে এর সঙ্গে সঙ্গে তাঁকে আমি অনুরোধ করবো, যেসমস্ত ফাঁকা স্তম্ভগুলি আছে সেখানে আমাদের জাতীয় নেতাদের এবং বীরদের মূর্তি যেন যথাসত্বর সম্ভব স্থাপিত হতে পারে তারজন্য যেন ব্যবস্থা করেন। স্যার, আমি তাঁকে আবার ধন্যবাদ দিচ্ছি এইজন্য যে মহান নেতা, সর্বহারা, চিরদিনের সংগ্রামী মহামানব লেলিনের জন্মশতবার্ষিকীতে তিনি লেলিনের একটি মূর্তি স্থাপিত করতে পেরেছেন, এই চির বিপ্লবী, সমাজতন্ত্রের কেন্দ্র কোলকাতা সহরে। তবে এর সঙ্গে সঙ্গে আমি তাঁর মাধ্যমে ইন্দো সোভিয়েট কালচারাল সোসাইটিকেও ধন্যবাদ জানাবো এই মূর্তি তাঁরা উপহার দেবার জন্য। এ ছাড়া স্যার, তাঁকে আবার অভিনন্দন জানাবো এইজন্য যে মণিপুরের 'মেরাং' এ যেখানে নেতাজীর নেতৃত্বে প্রথম আজাদ হিন্দ ফৌজ জাতীয় পতাকা তুলেছিলেন সেখানে যে নেতাজীর স্মৃতিমন্দির রয়েছে তার জন্য তিনি নেতাজীর একটি পূর্ণাবয়ব মূর্তি উপহার দিয়েছেন।

যে দিল্লী ভারতের অন্যান্য প্রসিদ্ধ স্থান বিশেষ করে দিল্লীর লালকেল্লার সামনে আমরা যে দীর্ঘদিন ধরে নেতাজীর মূর্তি স্থাপন করবার আবেদন জানিয়ে এসেছি তারজন্য তিনি যেন দিল্লীর কর্তৃপক্ষের কাছে আবেদন জানান। হয়ত এই আবেদনে তিনি সহজে সাড়া পাবেন না, হয়ত বাধা আসবে, কিন্তু কেন্দ্রীয় সরকারের সেই বাধা অতিক্রম করবার শক্তি তাঁর আছে, এই দৃঢ় বিশ্বাস আমরা পোষণ করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি গতকাল প্রশ্নোত্তরের সময় বলেছিলাম যে বাংলার শেষ স্বাধীন নবাব সিরাজদ্দৌলার নামে বহরমপুর থেকে কলকাতা পর্য্যন্ত যে National Highway N. H. 34 বোধহয় রয়েছে সেই Portion-এর নাম করা হোক "সিরাজদ্দৌলা রোড"। এটা যেন তিনি সহানুভূতির সঙ্গে বিবেচনা করেন। অবশ্য আমরা জানি, সিরাজদ্দৌলা রোডের নাম করলে হয়ত আমাদের কংগ্রেস পক্ষের বন্ধুরা মিজাফর রোড চাইবেন। আমি তাঁকে বলবো যে যত খরচ পড়ুক তিনি যেন মির্জাফর রোডের ব্যবস্থা করে দেন এবং চৌরঙ্গী রোড থেকে কংগ্রেসভবন পর্য্যন্ত যে কানাগলিটা রয়েছে তিনি যেন তার নাম মির্জাফর রোড করে দেন তাতে আমাদের কোন আপত্তি থাকবে না। রাস্তার ব্যাপার যখন এল তখন আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে বলবো যে রাস্তা নির্মাণের

ব্যাপারে সত্যি সত্যি তাঁর দৃষ্টি উত্তরবঙ্গের প্রতি যেন আকৃষ্ট হয় এবং বিশেষ করে পর পর অনেক-গুলি বন্যার উত্তরবঙ্গের রাস্তাঘাটের অবস্থা নিতান্ত খারাপ হয়ে গেছে এবং সেখানে যাতায়াতের জন্য যাতে নূতন রাস্তা তৈরী হয় বা পুরানো রাস্তাগুলি সংস্কার করা হয় তার জন্য তিনি যেন সচেষ্ট হন। অবশ্য তিনি তাঁর বাজেট বরাদ্দের প্রথমেই যেকথা বলেছেন যে, কেন্দ্রীয় সরকারের অসহযোগীতা—সেটা আমাদের গভীর বেদনার সঙ্গে স্বীকার করতে হয়েছে। তার কারণ, উত্তরবঙ্গ সীমান্ত রক্ষার দিক থেকে অত্যন্ত Strategic area। একদিকে তার চীন, একদিকে নেপাল ভুটান, সিকীম পূর্ব-পাকিস্থান প্রভৃতি সমস্ত বিদেশী রাষ্ট্রগুলি, তাকে চারিদিক থেকে ঘিরে আছে এবং এখানে সীমান্ত সড়ক নির্মাণের সমস্ত দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কিন্তু কেন্দ্রীয় সরকার যে কিভাবে আমাদের সঙ্গে অসহযোগীতা করছেন তা তিনি প্রথমেই উল্লেখ করেছেন। শুধু যে তারা আমাদের সাহায্য করছে না তা নয়, এই যে দিনাজপুর জেলার ইসলামপুরে এবং ২৪-পরগণা জেলায় বসিরহাট মহকুমায় আমাদের রাজ্য সরকার এক কোটি ৭৮ লক্ষ টাকা ব্যয় করে কতকগুলি গুরুত্বপুর্ণ সীমান্ত সড়ক নির্মাণ করছেন এই টাকাটা তারা এখানে দেবার কথা চিন্তা করছেন না। আমরা আশা করবো যে এই টাকাটা আদায় করার জন্য এবং সমস্ত সীমান্ত রক্ষার দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে গ্রহণ করার জন্য চাপ সৃষ্টি করতে হবে। পশ্চিমবাংলার সঙ্গে পূর্ববাংলার যে দীর্ঘ সীমান্ত রেখা রয়েছে সেই সীমান্ত রেখা কারা তৈরী করেছে? আজকে এই কেন্দ্রীয় গদীতে যারা রয়েছেন তাদের পূর্বাপর নেতাগণ অতিরিক্ত ক্ষমতা লিপ্সা এবং অদূরদর্শিতার ফলে বাংলাদেশকে ভাগ করে এই দীর্ঘ সীমান্ত রেখার সৃষ্টি করেছেন। সুতরাং সেই সীমান্ত রক্ষার জন্য সমস্ত দায়িত্ব তাদের, এবং সীমান্ত বরাবর রাস্তা নির্মাণের দায়িত্ব তাদের গ্রহণ করতে হবে। এরপর আমি বলবো যে, দক্ষিণবঙ্গের মধ্যে আমার মনে হয় হাওড়া জেলা বোধহয় রাস্তার দিক থেকে সর্বাপেক্ষা অবহেলিত। যদিও হাওড়া জেলা কলকাতার অত্যন্ত সন্নিকটবর্তী জেলা কিন্তু অন্যান্য বাংলাদেশের অন্যান্য জেলায় যেরকম রাস্তাঘাট তৈরি হয়েছে হাওড়া জেলার সেই রকম নেই এবং বিশেষ করে আমি যদি ২টি উদাহরণ দেই তাহলে একথা স্পষ্ট হয়ে উঠবে। হাওড়া জেলার উলুবেড়িয়া মহকুমা। এই উলুবেড়িয়ার শ্যামপুর রাস্তা যতদূর মনে হয় ১৯৫৬ সালে প্রথম Sanction হয়, এবং সেই ১৬ মাইল রাস্তার মাত্র ৬ মাইল Camplete হয়েছে এবং এখনো বাকী ১০ মাইল রাস্তা Complete হয়নি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যাতে এই রাস্তার প্রতি তাঁর দৃষ্টি আকৃষ্ট হয়। এবং এটার যথাসম্ভব কাজ শেষ হয়। এই রাস্তাটার আরো অন্যান্য দিক থেকে গুরুত্ব আছে। কারণ একে হলদিয়া পর্যন্ত যদি extend করা হয় তাহলে this will be the shortest route between Calcutta and Haldia. সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে, এই উলুবেড়িয়ার শ্যামপুরের রাস্তাকে হলদিয়া পর্যন্ত extend করে একটি National Highway তৈরী করার পরিকল্পনা তিনি কেন্দ্রীয় সরকারের কাছে যাতে পাঠান এবং সেই ব্যবস্থা যেন তিনি করেন। আর একটি রাস্তা দীর্ঘ ১০ বছর ধরে সে সম্বন্ধে আবেদন জানিয়ে এসেছি সেটা হচ্ছে খাণ্ডালিয়ার নবগ্রাম-ঘোষপুর-কোলিয়া রোড।

[5-05—5-15 p.m. ]

এটা স্যাংসন হয়েছিল দ্বিতীয় পঞ্চ-বার্ষিকী পরিকল্পনাকালে—জানি না কি কারণে অবহেলিত হোল। চতুর্থ পঞ্চ-বার্ষিকী পরিকল্পনাকালে যাতে সেটা তৈরী হয় তার ব্যবস্থা করছেন। শুনছি নাকি এটা স্যাংসন এ্যালাইনমেন্ট করেছে। তার পর নগরপুর-ঘোষপাড়া রোড এটা হাওড়া জেলার অন্তর্ভুক্ত—এটা যাতে ফার্ষ্ট প্রায়রিটি পায় সেজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাবো। আমরা দেখছি রাস্তাঘাট তৈরী ব্যাপারে অনেক অসুবিধা আছে যা মন্ত্রী মহাশয় জানিয়েছেন—বিশেষ অসুবিধা হচ্ছে বাংলাদেশে রাস্তা নির্মাণ করতে উপযুক্ত মাল মসলার অভাবে বিভিন্ন স্থানে স্থানান্তরিত করার

অসুবিধা হয়। কিন্তু অন্যান্য জায়গায় যেমন মহারাষ্ট্র, মধ্যপ্রদেশ ইত্যাদি জায়গায় মাটি এতো শক্ত এবং সেখানকার মাটির লোড ক্যারিং ক্যাপাসিটি ভাল আছে এবং সেখানে সোয়েলিং না করে হেভী ট্রাক নিয়ে যাওয়া যায়। কিন্তু পশ্চিমবাংলার মাটির বহন ক্ষমতা কম থাকায় অনেক অসুবিধা হয়। কিন্তু আমাদের এই বাংলাদেশের বাঁকুড়া প্রভৃতি জেলায় যে পাথর পাওয়া যায় সেই সমস্ত পাথর যদি ব্যবহার করা হয় তাহলে অনেক কম খরচে পশ্চিমবাংলায় রাস্তা তৈরী করা যেতে পারে। আর একটা কথা বলবো মন্ত্রীমহাশয়'কে যে এই যে রাস্তা নির্মাণ করার ব্যাপারে কনট্রাকটর সিসটেম রয়েছে--এতে কনট্রাকটারদের এই রাস্তা তৈরী করতে দিলে ২৫% টাকা কনট্রাকটারদের হাতে চলে যায়। তাই আমি অনুরোধ করবো যে ছোটখাট রাস্তা যদি ডিপার্টমেণ্ট্যালি তৈরী করতে পারেন সেদিকে মন্ত্রীমহাশয় যেন নজর দেন। আর একটি কথা বলবো যে প্রতি বছর যে টেষ্ট রিলিফের মাধ্যমে অনেক কাঁচা রাস্তা তৈরী হয় সেখানে শুধু আর্থ ওয়ার্ক হয় এবং ২।৩ বছর পরে সেটা নষ্ট হয়ে যায়। তাই বলছি এই টেষ্ট রিলিফের আর্থ ওয়ার্কের পর যদি ব্রিকিং বা সোয়েলিং, বা পিচিং করে দেওয়া যায় তাহলে হয়তো গ্রামের যোগাযোগের জন্য অনেক ভাল রাস্তা তৈরী হতে পারে সে সম্বন্ধে মন্ত্রীমহাশয় যদি বিবেচনা করেন তাহলে বাধিত হবো। আর আমার বিশেষ কিছু বলার নেই। কেন্দ্রীয় সরকার আমাদের যে অসহযোগিতা করেছেন তা আমরা জানি। কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমাদের দাবী আদায় করতেই হবে। দীর্ঘ ২০ বছর অপশাসনের ফলে নানারকম অত্যাচারের ফলে কংগ্রেসের মধ্যে আজ গৃহদাহ সুরু হয়েছে সেটা আজ যুক্তফ্রণ্ট সরকারের বাজেট বরাদ্দে তা ভালভাবে উচ্চারিত হয়েছে—এই আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমহম্মদ এক্রামুল হক** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পূর্তমন্ত্রী ১৯৭০-৭১ সালের যে বরাদ্দ উপস্থিত করেছেন তার বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি। বিরোধীতা করছি এই কারণে যে, মাননীয় মন্ত্রীমহাশয় কিভাবে নিজে শক্ত এবং বিচক্ষণ মানুষ হয়ে এতো কম টাকা নিলেন তা আমরা বুঝে উঠতে পারছি না। অথচ পক্ষান্তরে দেখা যাচ্ছে রাজ্যের পুলিশ খাতে বহু টাকা বেশী ধরা হয়েছে। তাই আমার মনে হয় যে ওনার মত শক্ত লোকও যুক্তফ্রণ্ট সরকারের যাঁতা কলে পড়ে পিষ্ট হয়ে গেছেন। মন্ত্রীমহাশয় আমাদের কাছে তথা সারা পশ্চিমবাংলার কাছে অত্যন্ত ধন্যবাদ ও অভিনন্দন পান যেহেতু তিনি যে সমস্ত কৃতিত্বপূর্ণ কাজ করেছেন তার জন্য আমাদের এ পক্ষ থেকে এবং সরকার পক্ষ থেকে তাঁকে অভিনন্দন জানানো হয়েছে। সদাশয় যুক্তফ্রণ্ট সরকারের মন্ত্রী মহাশয়রা বরাবরই গ্রাম বাংলার কথা বলে আসছেন—কিন্তু কথা আর কাজের মধ্যে অনেক ফারাক দেখছি।

তবুও মাননীয় মন্ত্রীমহাশয়, তাঁর দপ্তর বা দেশের উন্নয়নের জন্য সচেষ্ট হয়েছেন, কিন্তু তাহলে হবে কি। তাই আমি বলি তাঁর সাধ আছে কিন্তু সাধ্য নাই, তাই তিনি কুলিয়ে উঠতে পাচ্ছেন না। এই রাস্তার সঙ্গে রাস্তার যে সংযোগ এটা একটা ভাইটাল অর্গেন অব দি ষ্টেট। রাজধানীর সাথে জেলা সদরের, আবার মহকুমার সাথে থানার এবং থানার সঙ্গে গ্রামের সংযোগ ব্যবস্থার প্রয়োজন। তাই বিগত ২০ বৎসরের কংগ্রেসী শাসনে বহু রাস্তাঘাট করে তাঁরা যে রাজধানীর সঙ্গে অন্যান্য অঞ্চলের যোগাযোগ করেছেন আজও রাস্তাগুলি সেই স্বাক্ষর বহন করছে প্রতিটি গ্রাম বাংলায়। আমি এই প্রসঙ্গে মানুষের দেহের সঙ্গে রাস্তার একটা তুলনামূলক উদাহরণ দিতে চাই। সেটা হচ্ছে এই, মানুষের শরীরের এক স্থানে টাচ করলে সঙ্গে সঙ্গে অন্য স্থানেও অনুভূতি হয়। সেইরূপ রাজধানী কোলকাতা শহরের সঙ্গে গ্রাম প্রান্তের সংযোগ রক্ষা করার প্রয়োজন আছে। তাহলে আমাদের প্রতি শহরের সঙ্গে শহরে, থানার সঙ্গে থানার, স্কুল, কলেজ, হাসপাতাল ইত্যাদি প্রত্যেকের সঙ্গে প্রত্যেকের সংযোগ রাখা অত্যন্ত বাঞ্ছনীয়। তাই সেটা কিরূপে সম্ভব হবে মাননীয় মন্ত্রীমহাশয় যেভাবে বাজেটে তাঁর অর্থ বরাদ্দ

কমিয়ে চলেছেন। পক্ষান্তরে দেখা যায় বহু পণ্য সরবরাহ, দুগ্ধ সরবরাহ এবং বাণিজ্যের স্থানে সংযোগ রক্ষা করার জন্য রাস্তার প্রয়োজন আছে। এই প্রসঙ্গে অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, বিগত ২২ বছরে মুর্শিদাবাদের বাগড়ী অঞ্চল হতে গড বেহালা পর্যন্ত রাস্তাটা হবে বলে আশা করেছিলাম। মনে করেছিলাম যুক্তফ্রন্ট সরকার আসার পর তাঁরা এ বিষয়ে দৃকপাত করবেন। কিন্তু দেখা গেল সেটা অরণ্যে রোদনের সমতুল্য হয়েছে। গত সেসনে শ্রীমতী প্রতিভা মুখার্জী মহাশয়া প্রত্যেক জেলা অঞ্চলের সদস্যদের ডেকে ছিলেন এবং তাঁদের এলাকায় রাস্তার কি সুবিধা অসুবিধা আছে সেটা জানতে চেয়েছিলেন। আমিও সেখানে উপস্থিত হয়ে কিছু আবেদন নিবেদন রেখে এসেছিলাম। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি আমি যেসব আবেদন নিবেদন রেখেছিলাম তার কিছুমাত্র যে বাজেট প্রস্তাব করেছেন তার মধ্যে নেই। তবুও একটু ভাল বলতে হবে একটা রাস্তা তিনি রেখেছেন সেটাও আবার হবে পঞ্চম-পরিকল্পনায়। আমি এই প্রসঙ্গে কয়েকটি গুরুত্বপূর্ণ রাস্তার কথা উল্লেখ করতে চাই। সেটা হচ্ছে বহরমপুর-কুশাবারঘাট রোড রাস্তা। গত ১২/১৪ বছর ধরে তাতে বাস চলাচল আছে। সেটাকে যদি করিমপুর পর্যন্ত এক্সটেণ্ড করা যায় এবং তার সঙ্গে অন্যান্য রাস্তাগুলিকে রুট হিসাবে সংযোগ করে দেওয়া যায় তাহলে সুবিধা হবে। আর একটা রাস্তা হচ্ছে ভাতশালা হতে ভগীরথপুর, আর একটা হচ্ছে বাহুরিয়াপাড়া হতে নসিবপুরঘাট ভায়া খয়রামারি। আর একটা রাস্তা হচ্ছে গজনীপুর হতে নখীভাঙ্গা ভায়া জিতপুর হেলথসেণ্টার পর্যন্ত এগুলি করলে সুবিধা হবে। ঠিক অনুরূপ-ভাবে রাজাপুর হতে বরেশীপুর রাস্তা যদি গড়েমারি হেলথ সেণ্টার পর্যন্ত হয় এবং ববশীপুর পর্যন্ত নেওয়া যায় তাহলে খুব সুবিধা হবে।

[5-15—5-25 p.m.]

আর একটা রাস্তা সাদিখানদিয়ার হাসপাতাল পর্যন্ত এটা পরিবর্তন করা দরকার। আমি মন্ত্রীমহাশয়ের কাছে সবিনয় আবেদন জানাচ্ছি, যে সমস্ত রাস্তার কথা আমি বললাম সেই সমস্ত রাস্তার দিকে তিনি বিশেষ দৃষ্টি দেবেন এবং শীঘ্র যাতে এই সমস্ত রাস্তা গ্রহণ করা হয় তাঁর সীমিত ভাণ্ডারের দিকে তাকিয়ে সেই ব্যবস্থা তিনি করবেন এই অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri A. H Besterwitch :** Mr. Deputy Speaker, Sir, I think I have now got to recall my speech in the last budget session. Sir, when we look at the budget placed before us by the Minister, I find that he has received a sanction of Rs. 50,000 in the budget last year for road between Ethelbari Tea Estate and Kokamari hut. Unfortunate it is, this money, I think, is not spent because I am going regularly to that hut. I think no work has been done there whatsoever. Huge amount of stones--what I said last time—has been stacked in the corner of that Ethelbari Tea Estate and Kokamari hut—it has not been utilised at all What is going to happen to those stones which is not less than a couple of lakhs of rupees—boulders, stone chips, broken metal, everything ? This money has been spent but no real work has been done. I would have understood if something was done but nothing has been done. This time I find Rs 50,000 is wanted for this particular road. I pray, will this road be ever done ? If this is not done what is the use of coming to this House with this demand ?

Then there is another road. They have put it as Kalchini-Jalgaon Road, but all the time we knew it to be Alipur Duar and Jalgaon Road. It has now been divided into two parts. There is very heavy traffic on this road. In fact

all the trucks, buses, cars are going to Cooch Behar and Assam travelling on this road but this road is so narrow that it requires widening. There is no grant for this road. It is surprising. How are the people going there ? The Minister go there in fair weather ; they never go there in rainy season to inspect those places—this is what my friends tell me there. There is a river Dima. You cannot cross that in the rainy season. In fact, the whole of Jalpaiguri is cut off during the rainy season. The two subdivisions are cut off as there is only one road. All the traffic is on this road. Now they have thought of constructing a road in a respectable way from Hasimara to Sonepur. Every time there are accidents on that road because it is very narrow. The road is so narrow that if you take a side then your springs will go. This was the condition of the road in the British regime. In the Congress regime also this was the condition of the road in the North Bengal. I expected some upliftment during the U.F. regime though it is only one year but whatever it might be up to now nothing has been done about the Jalpaiguri district. Everything is in a half way.

Sir, the U.F. Government are not going to look to the welfare of the people of North Bengal. It is necessary that something should be done for the betterment of the roads over there.

Sir, another thing that I would like to point out is that a bridge over the Dima river is very, very essential and it should be constructed without any further delay if the Government want to have some contact between the two subdivitions, specially during the monsoon season.

Then I refer to another thing. There is a hat, named Pokamari Hat. The people from outside cannot go to that hat in the absence of a suitable road. How can the hat go on flourishing if nothing is done there ? Sir, last time I expressed that some road should be constructed over there. Sir, it is necessary that there should be a road from Jateswar which is a big bustee. Government should see that the people of those places can have an easy communication and the difficulties felt by them are removed. Sir, I am sorry to point out, that road has not been touched.

Sir, then I point out about the places from Madarihat to Sonapur and Chotasalkumar, Barasalkumar, and Chilapathar Forest. Sir, it is not for the State to look after them. Our Government should put pressure on the Centre so that they can do something for the sake of defence Sir, similarly about the Jaldapara Forest. That too should be looked after by the Centre for the welfare of the country. All these are required for the defence of the country. It is for the Centre to pay that money from the Defence Budget. We should put pressure on them so that the road over there can be constructed by the military personnel.

Sir, you know there is another very, very old road, called National Highway which was, I think, built first by the British Government. The roads over there from Falakata to Sonapur, Cooch Behar and Alipur Dooars were destroyed due to flood. All the bridges over there were destroyed during 1952-54. Sir, the Congress Government did not take any initiative in constructing these roads. Sir, the U.F. Government too have not thought it fit to see whether something can be done for those roads. Sir, I would request the Hon'ble Minister to look into all these things. I would ask the Hon'ble Minister to see that the roads are constructed. The Minister in charge should

force the Central Government to reconstruct all these roads. All thes things are required not only for the benefit of the State but for th Centre also.

Sir, I congratulate the Hon'ble Minister for his budget speech and I hop he will do all that can be done in the best possible manner.

**ডাঃ তারকনাথ চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমে আমাদের মাননীয় পূর্ত মন্ত্রীমহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি, কারণ তিনি আমাদের এ সংসারে অনেক কাজ করেছেন। এ আগে তিনি যা বলেছেন তা আমি সম্পূর্ণরূপে সমর্থন করি। আমি আশা করি, তিনি আর বাংলাদেশের রাস্তা এবং বিল্ডিং তৈরী করে বাংলাদেশকে উন্নতির দিকে এগিয়ে নিয়ে যাবেন প্রত্যেকটি সভ্যদেশে গ্রামের সঙ্গে শহরের যোগাযোগ ব্যবস্থা রেখে তাদের সাধারণ মানুষের ধন সম্পদ এর উন্নতি বিধান করেছে। এখানেও আমরা দেখি যে এই বালাদেশে ইউনিয়ন বোর্ড, জেল পরিষদ এবং পি. ডবলিউ. ডি. এই তিনটি সংস্থার হাতে রাস্তাগুলিকে দেওয়া আছে। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে একটা রাস্তার কথা জানাতে বাধ্য হচ্ছি, কিছুদিন পূর্বে যেটা জেলা পরিষদে হাতে ছিল, সেটা হচ্ছে কুলটি থানার অন্তর্গত বরাকর ফিডার রোড। সেই রাস্তাটি ক্ষতিগ্রস্ত অবস্থা কোন সংস্থা আবার জেলা পরিষদকে ভার গ্রহণ করতে বলে। কিন্তু জেলা পরিষদের এত আর্থিক সঙ্গতি নেই।

কিন্তু জেলা পরিষদের হাতে এত ক্ষমতা নেই যে তারা রাস্তা মেরামত করতে পারে। সেই রাস্তা দিয়ে রোজ ২০০ করে ট্রাক ও ৩০টা করে বাস চলাচল করে। কিন্তু রাস্তাঘাট খারাপ হওয়া বাস কোন কোন দিন বন্ধ করে দেয়। তখন ষ্টুডেন্টরা তাদের ঘেরাও করে, তখন আমাদের যেতে বাধ করে এবং তখন আমরা গিয়ে টেলিগ্রাম করে জানাই। কিন্তু অদ্যাবধি সে রাস্তার কোন কিছু হ নি। জেলা পরিষদ থেকে কোন রকমে প্যাচ রিপেয়ার হয়েছিল দুর্গাপূজার আগে এবং জেল পরিষদের ইঞ্জিনিয়াররা বলেছে যে আমাদের পক্ষে করা সম্ভব নয়। এমতাবস্থায় আমি মনে করি আসানসোল সাবডিভিসান থেকে যে, সমস্ত রোর্ডসেস ওঠে এবং যে সমস্ত যানবাহনের বাহুল্যত সেখানে রয়েছে সে ক্ষেত্রে জেলা পরিষদের হাতে কোন রকমে এই সব রাস্তা রাখা উচিত নয় প্রত্যেকটি রাস্তাই পি. ডাবলু. ডি.-র হাতে আনা উচিত। সেদিন প্রশ্নোত্তরে শুনেছিলাম যে পুরুলিয় জেলায় আমাদের ঘুরে যেতে হয়, যাতায়াত করতে গেলে বিহারের খানিকটা জায়গা দিয়ে—ড্যা দিয়ে যেতে হয়, যদি দেশের হাটে সেতু করা হয় তাহলে পুরুলিয়ার সঙ্গে যোগাযোগ তাড়াতাড়ি করতে পারি এবং তাতে পুরুলিয়াবাসীর খুবই উপকার হয়। মেদিনীপুর জেলা থেকে একটা সংবাদে জানালাম এই রাস্তা তারা বহুদিন ধরে চেষ্টা করে আসছে করবার জন্য কিন্তু পেরে উঠছে না রাধা সুলি থেকে মহাপাল পর্যন্ত যে রাস্তা। এই কথা মাননীয় সদস্য ধনঞ্জয় কর মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলেন। কিন্তু তার কিছুই হয়নি। আমি বাজেট পড়লাম। মন্ত্রীমহাশয় বলেছেন যে তিনি নানা বিষয়ে দৃষ্টি দেবেন এবং সদস্যরা যেন তাঁর দৃষ্টি আকর্ষণ করেন। এখন যে রাস্তা করা হচ্ছে শুধু বাজেট করলেই হবে না, দেখা দরকার যে ঠিকভাবে কাজ হচ্ছে কিনা। আমি নিজে দেখেছি সেখানে রোলার ঠিকভাবে দেওয়া হয়না। রাস্তা বর্ষার পর বসে যায়। যে রোলার ব্যবহার করা হয় তাতে মাটি তাড়াতাড়ি বসে যায়। সেখানে কোনদিন ভালভাবে রোলার ব্যবহার করতে দেখিনি। আগে আমরা দেখেছিলাম ষ্টোন চীপসকে পিচের সঙ্গে মিশিয়ে প্রিমিকসিং করে রাস্তায় দেওয়া হত উপস্থিত সেদিন জি. টি. রোড দিয়ে যেতে যেতে দেখলাম যে এক জায়গায় পাথর ধোয়া হচ্ছে। ব্যাপার কি জানতে চাইলে তারা বলল এইভাবে পিচের পাথর গলিয়ে নিয়ে রাস্তায় ফেলে তৈরী হচ্ছে। এইভাবে যদি রাস্তা তৈরী করা হয় তাহলে দুদিনে রাস্তা নষ্ট হয়ে যাবে এবং প্রত্যেকটি

জায়গায় এবং জি. টি. রোডের উপর তারা এইভাবে করে পয়সা বাঁচান কিন্তু এইভাবে পয়সা বাঁচানর ফলে বাজেট পরে প্রতি বছর সারানোর জন্য বেড়ে যাচ্ছে। অথচ আমরা দেখছি প্রতি বছর বর্ষার সময় ঐসব জায়গা জি. টি. রোড ভেঙ্গে যায় এবং প্রত্যেকবার ঠিক সেই জায়গাগুলিকেই রিপেয়ার করতে হয়। এই ধরনের কারণ আরও এই যে, তার পাশে একটা কাঁচা ড্রেন পর্যন্ত কেটে দেয়না। তা যদি করা হয় তাহলে রাস্তার ক্ষয়ক্ষতি অনেকটা কম হতে পারে, কিন্তু এ ব্যাপারে কোন রকম কিছু ব্যবস্থা করা হয়নি। আসানসোলের পি. ডাবলু. ডি. ইঞ্জিনিয়াররা বা কোন সংস্থার ইঞ্জিনিয়াররা কেহই এ ব্যাপারে নজর দেননি। রাস্তা তৈরী করবার সময় বিভিন্ন দিকে যদি দেখা যায় তাহলে ভাল হয়। আর একটা কথা বলেছেন বেকার ইঞ্জিনিয়ারদের ঠিকাদারী দেবার কথা। দেবেন ভাল কথা, কিন্তু শরীরের যেমন খাদ্যের প্রয়োজন এবং সেই খাদ্য থেকে রক্ত পরিণত হয়, কিন্তু সেখানে হুকওয়ার্ম থাকলে তা সব নষ্ট করে দেয়। এই ঠিকাদাররাও যেন সেরকম না হয়, ৪০ পারসেণ্ট ৫০ পারসেণ্ট যদি চলে যায় তাহলে রাস্তার কোন রকম ব্যবস্থা করা হবে না। আমি প্রস্তাব করছি যে একে যদি একটা পারমানেণ্ট সংস্থা করেন তাহলে ভাল হয়। Permanent লোক রাখা যায়। আর একটা জিনিস দৃষ্টি আকর্ষণ করছি নিয়েতপুরের নিকট একটা বিরাট মিলিটারি ক্যাম্পিং মাঠ পড়ে আছে, সেখানে তিন-চার বৎসর ধরে বহু ষ্টোন পড়ে আছে। জানিনা পূর্ত বিভাগের স্টোন কিনা। কিন্তু এতে জনসাধারণের খুব উপকার হয়েছে। সে ষ্টোনে বাড়ী করছে আরো কিছুদিন পড়ে থাকলে তার কিছুই বোধহয় পাওয়া যাবে না। মাননীয় মন্ত্রীমহাশয়, এ বিষয়ে যেন সংবাদ নেন। আর বিশেষ কিছু না বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআজিজুর রহমান:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত বিভাগের মন্ত্রীমহাশয় পূর্ত খাতে যে ব্যয়বরাদ্দ এনেছেন তার আলোচনায় অংশ গ্রহণ করতে যেয়ে এই কথা বলতে চাই যে তাঁর মত করিতকর্মা ব্যক্তির অভিজ্ঞতায় এবং কর্মকুশলতায় তাঁর যে ছাপ আছে সেটা প্রশংসার নিশ্চয়ই দাবী রাখে। তাঁর সাধের পরিধি অত্যন্ত প্রশস্ত কিন্তু সাধ্যের পরিধি অত্যন্ত সীমিত তাঁর বাজেট ভাষণে এটাই পরিস্ফুট হয়ে উঠেছে। রাস্তা, যানবাহন, জনস্বার্থ এবং জন-জীবনের একটা অপরিহার্য অঙ্গ। রাস্তা মানুষের অর্থনৈতিক বুনিয়াদ গঠনে সহায়ক। তাঁর সাধ্য যে অত্যন্ত সীমিত এর কারণস্বরূপ তিনি তাঁর বাজেট বক্তৃতায় কেন্দ্রের কথা উল্লেখ করেছেন। কিন্তু আমার মনে হয় এই কারণ ছাড়া আরো কারণ আছে। আমাদের মনে এই প্রশ্ন জাগে এবং এই সন্দেহ আসে যে যুক্তফ্রন্টের শরিকদলের মধ্যে তাঁর দল অত্যন্ত ছোট দল বলে তিনি কি আর্থিক বরাদ্দ পেতে অত্যন্ত কষ্ট পেয়েছেন এই প্রশ্ন আমাদের মনে জাগে। সেজন্য আমরা মনে করি পুলিশ খাতে ব্যয় বরাদ্দের সময় তো টাকার অভাব হয়নি। রাস্তা এবং যানবাহন দেশের এতই প্রয়োজনীয় জিনিস, এতই অপরিহার্য জিনিস, অর্থনৈতিক বুনিয়াদের ক্ষেত্রে এতই সহায়ক যে, আমার মনে হয় পুলিশ খাতে ব্যয় বরাদ্দ হ্রাস করে রাস্তাঘাট খাতে ব্যয় বরাদ্দ বাড়ান উচিত ছিল এবং যুক্তফ্রন্টের শরিক দলের মধ্যে তাঁর দলের ভূমিকা অত্যন্ত ছোট বলে তিনি টাকা পাননি। তিনি তাঁর বাজেট বক্তৃতায় একটা জায়গায় একটা কথা বলেছেন সে সম্বন্ধে আমি তাঁর সঙ্গে সম্পূর্ণ একমত। নতুন রাস্তাঘাট দেশে হবে, এটা হওয়া উচিত, সব রাস্তাই প্রয়োজন, যেটা হবে সেটা দিয়েই মানুষ চলবে, পণ্যদ্রব্য চলবে, কাজেই কোন নতুন রাস্তা কোন জেলায় হবে সে প্রশ্নে আমি আসছি না। আমার প্রশ্ন হচ্ছে, যে রাস্তাগুলি হয়েছে সেই রাস্তার অবস্থা কি। তিনি এই প্রসঙ্গে উল্লেখ করেছেন—এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে পূর্ব্বে তৈরী গ্রামাঞ্চলের রাস্তাগুলির অবস্থার ক্রমাবনতি সরকারের নিকট একটি বিশেষ সমস্যারূপে দেখা দিয়েছে। এসব রাস্তা তৎকালীন চাহিদা অনুযায়ী হাল্কা ধরনের

যানবাহন চলাচলের উপযোগী করে তৈরী করা হয়েছিল। কিন্তু অতি অল্প সময়ের মধ্যেই ভারী ট্রাক ইত্যাদি চলাচল শুরু করায় এই রাস্তাগুলির অবস্থা ক্রমশ: খারাপ হয়ে যাচ্ছে। এটা আমাদের বাস্তব অভিজ্ঞতা যে রাস্তাগুলি এখন এমন অবস্থায় আছে যে, এতে মানুষ, গরুরগাড়ী চলতে পারে না। সাইকেল আরোহীদের পক্ষে, ট্রাকের পক্ষে তো অসম্ভব। নতুন রাস্তা হলে নিশ্চয়ই আমি তাঁকে অভিনন্দন জানাব, কিন্তু যে রাস্তাগুলি আছে সেই রাস্তাগুলি ব্যবহারের অনুপোযোগী হয়ে পড়েছে, সেই রাস্তা দিয়ে চলাচল ব্যাহত হচ্ছে, সেই রাস্তাগুলির সংস্কারের প্রতি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে তিনি যেন এদিকে সজাগ দৃষ্টি দেন। এই প্রসংগে তার দৃষ্টি আকর্ষণ করছি। রাস্তার ধারে যে এ্যালটমেণ্ট পড়ে আছে সেই জায়গায় কিছু কিছু গরীব লোক দোকানপত্র করে তাদের জীবিকা অর্জন করে। কিন্তু কিছুদিন থেকে দেখছি যে রাস্তার যেখানে সেখানে দোকান খুলে দিয়ে মানুষের এবং যানবাহন চলাচলের পক্ষে অসুবিধা সৃষ্টি করছে। গরীব মানুষ দোকান করে রুজিরোজগার করুক এতে আমাদের সম্পূর্ণ সহানুভূতি আছে কিন্তু রাস্তার যেখানে সেখানে দোকান খুলে মানুষ এবং যানবাহন চলাচলের পক্ষে অসুবিধা সৃষ্টি করবে এটা কখনও বাঞ্ছনীয় নয়। আমি পূর্তমন্ত্রী মহাশয়কে এই বিষয়ে সজাগ দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। তারপর আর একটা জিনিস হচ্ছে রাস্তার ধারে যে গাছপালা লাগান হয় সেটা ভাল, লোকে ছায়া পায়, আরাম করে। কিন্তু রাস্তার ধারে সরকারী প্রচেষ্টায় যে গাছগুলি লাগান হয় সেগুলি যেদিন লাগান হয় তার ১০ দিন পরেই দেখা যায় সেগুলি মারা যায়। কিন্তু গ্রামবাসীরা নিজেদের পূণ্যের জন্য যে অশ্বত্থ বা বট গাছ লাগায় সেই ধরণের গাছ যদি রাস্তার পাশে লাগান যায় তাহলে রাস্তার ক্ষয় রোধ হয়।

[5-35—5-45 p.m.]

এই গাছগুলো এমনভাবে লাগান হচ্ছে যাতে গাছের শিকড় রাস্তাকে বিনষ্ট করতে পারে। কাজেই সে ব্যাপারে মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বৃটিশ শাসকদের যে সমস্ত মূর্তি ছিল সেগুলো অপসারণ করেছে, এগুলো সাধুবাদের যোগ্য এবং প্রশংসার যোগ্য। কিন্তু একথাও স্বীকার্য যে বৃটিশ শাসকদের মূর্তিগুলি অপসারণ করলেই ভারতবর্ষের এবং বাংলাদেশের ইতিহাস থেকে বৃটিশ সাম্রাজ্যবাদকে মুছে ফেলা যাবে না বা পুড়িয়ে ফেলা যাবে না। আর মূর্তিগুলি অপসারণ হয় হক, কিন্তু আমার মনে হয় এতে ইতিহাসকে বিকৃত করা হয়েছে। বৃটিশ যে দুইশত বৎসর রাজত্ব করেছে সে ইতিহাস মূর্তিগুলি অপসারিত হলেই হবে না। আমি বলবো এতে ইতিহাসকে বিকৃত করা হয়েছে। কিন্তু স্থানে স্থানে আমাদের দেশের দেশনায়কদের, দেশের স্বাধীনতার সংগ্রামীদের, সাহিত্যক্ষেত্রে যাদের অবদান আছে তাঁদের মূর্তি স্থাপন করা হচ্ছে। এটা নিশ্চয় প্রশংসনীয়। আমার জেলা মুর্শিদাবাদে বাংলা, বিহার, উড়িষ্যার শেষ স্বাধীন নবাবের রাজত্ব ছিল। সেখানে অনেক ঐতিহাসিক জিনিষ এখনও আছে, অনেক ইতিহাস এখনও লুপ্ত অবস্থায় আছে। মাননীয় পূর্তমন্ত্রী তাঁর বাজেট ভাষণে বলেছেন সে সমস্ত ঐতিহাসিক স্থানগুলি তিনি সংরক্ষণ করবেন। অত্যন্ত প্রশংসার কথা, অত্যন্ত ধন্যবাদের কথা। তিনি ধর্মমত নির্বিশেষে কাজ করছেন এটাও প্রশংসার কথা। কিন্তু মুর্শিদাবাদে এমন কতকগুলি ঐতিহাসিক স্থান আছে তার এখনও উদ্ধারকার্য সম্পন্ন হয়নি। সেগুলো রক্ষণাবেক্ষণের উপযুক্ত ব্যবস্থা করা দরকার। যেমন কাকড়া মসজিদ একটি বৃহৎ মসজিদ। সেখানে যে রকম ব্যবস্থা বর্তমানে আছে তার চেয়ে ভাল ব্যবস্থা করে সংরক্ষণ করা উচিত বলে আমি মনে করি। সেখানে মুর্শিদকুলি খাঁর কবর আছে। সেটা যাতে আরও বেশি জনসাধারণের কাছে উপভোগ্য হতে পারে এবং সেটা দেখে

জনসাধারণ যাতে প্রাচীন জিনিষ উপলব্ধি করতে পারে এরজন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীকে অনুরোধ করছি। আর একটা কথা বলি যে, ন্যাশনাল হাইওয়েতে গঙ্গা-ভাগীরথীর উপর যে ব্রীজ হয়েছে সেটা বাংলা, বিহার, উড়িষ্যার শেষ নবাব সিরাজউদ্দৌলার নামে নামকরণ করা হক। আমি এই প্রস্তাব মাননীয় পূর্তমন্ত্রীর কাছে রাখছি। তবে ওই ব্রীজটার নামকরণ সম্পর্কে একটা জল্পনা-কল্পনা ছিল যে, ওই ব্রীজটার নামকরণ রামেন্দ্রসুন্দর ত্রিবেদীর নামে হবে। অবশ্য রামেন্দ্রসুন্দর ত্রিবেদীর নামে যদি হয় তাতে আমাদের কোন আপত্তি নেই। বরঞ্চ স্বাগত জানাচ্ছি যেহেতু রামেন্দ্রসুন্দর আমাদের মুর্শিদাবাদের লোক। তবে আর একটি ব্রীজ ভৈরব নদীর উপর কলাডাঙ্গায় যেটার কথা মাননীয়া শ্রীমতী প্রতিভা মুখার্জী বলেছেন, সেই ব্রীজের নাম সিরাজউদ্দৌলার নামে হক—এইটা আমি মাননীয় পূর্তমন্ত্রীকে অনুরোধ করছি।

আমি গ্রামবাংলার লোক বলে রাস্তাঘাটের অসুবিধা ভোগ করি। কিন্তু এরচেয়ে বেশী অসুবিধা ভোগ করি ব্রীজের জন্য। এমন কতকগুলি জায়গা আছে যেখানে culvert আছে। কিন্তু সেখানে ব্রীজ না হলে বর্ষাকালে ভীষণ কষ্ট হয়। তাই বলছি—টাকা যখন সীমিত তখন পাকা রাস্তার দিকে যখন লক্ষ্য দেওয়া যাচ্ছেনা তখন ছোট ছোট ব্রীজ, culvert করে রাস্তার সংযোগস্থল বর্দ্ধন করে মানুষ, যানবাহনের সুবিধা করার দিকে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। পরিশেষে মন্ত্রীমহাশয় যে সমস্ত ভাল কাজ করেছেন সে সমস্ত কাজের জন্য তিনি নিশ্চয় প্রশংসার দাবী করতে পারেন। এই কথা বলে আমি এই বাজেটের বিরোধীতা করছি।

**Shri Padmalakshmi Subba** : Mr. Deputy Speaker, Sir, I fully support the motions in connection with the demand for Grant Nos. 34,51 and 32 presented before the House by the Hon'ble Minister Shri Subodh Banerjee and at the same time I will draw his attention to the problems in the hill areas of Darjeeling. It is certainly a fact that in the hill areas without constructing roads no vehicle can ply whereas in the plain during dry season at least a jeep can ply everywhere even on dry river bed. But in the hill areas unless a road is coustructed no vehicle, even a jeep, can ply. Hence for the construction of roads much allotment should be made for the hill districts than for the plains. For the Darjeeling district, I find that some allotment has been made which seems to be insufficient and Kalimpong has nothing to do with the allotted fund because I don't see any allottment not even a single paisa for it Though it is a fact that in Kalimpong major roads are being taken up by the Border Roads Organisation, rural areas in Kalimpong are far from having a net-work of roads constructed by the PWD. One road, namely, the Relli road was constructed a few years back by the PWD It went up to 4 or 5 miles from the town and stopped abruptly. By now no further extension has been done to that road and I request the Hon'ble Minister-in-charge of Public Works Department to take up the road for its full extension under the scheme.

Now, regarding construction of bridges. I would like to say that in Kalimpong sub-division some bridges over the rivers are being constructed by the Zilla Parishad and the Khasmahal department but particularly at one point, at the confluence of Relli and Charkholay, one bridge is very much needed as the rural people of some villages like Suruk, Samthar, Yangmakun and Pabringtar need it.

During rainy season the rural people of these villages remain isolated from the town and bazars and they are put to difficulties. So, I request the

Hon'ble Minister to allot at least a lakh of rupees to construct the said bridge over the Relli at the confluence of Relli and Charkholay.

[5-45—5-55 p.m.]

Now Sir, many speakers spoke highly of the Hon'ble Minister for removing the statues of the imperialists. Even in Kalimpong there was a bust statue of queen Victoria installed at Maharani Chawk. I had applied to the Hon'ble Minister, Shri Subodh Banerjee for the removal of the said statue. In the mean time that statue was removed by some young men of the town ; then I applied to the Hon'ble Minister for installation of a new statue of late Dambar Singh Gurung, whose particulars as political leader and freedom fighter have been furnished in the application and submitted to the Hon'ble Minister Now I request him to take immediate decision for tbe installation of the statue of late Dambar Singh Gurung.

Recently I visited some rural areas in Kalimpong. There are some health centres like Samthan and Geet Dabbling. The houses and quarters of these health centres are in much wretched condition. The wooden walls are giving way so much so that a slight impact causes breakdown These quarters of the health centres should be repaired and I request the Minister-in-charge to look to these matters also.

There is one road between Siliguri and Darjeeling called Hill Cart Road, and along this road both trains and other vehicles ply. The road and rails go at places side by side and at places intersecting each other and now-a-day heavy vehicles are also plying on that road. As such there is an urgent necessity of widening this Hill Cart Road very urgently.

With these words, Sir, I support the grant and resume my seat.

Thank you, Sir.

**শ্রীহুমায়ুন কবীর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্তমন্ত্রী মহাশয় তাঁর খাতে চলতি বছরের যে ব্যয়বরাদ্দের দাবী রেখেছেন আমি তাকে সমর্থন করছি। স্যার, এতক্ষণ ধরে আমি বিভিন্ন মাননীয় সদস্যদের বক্তৃতা শুনলাম, কংগ্রেস পক্ষের বক্তৃতাও শুনলাম। স্যার, এইসব বক্তব্য শুনে আমার একটা গল্প মনে পড়ে গেল। গাঁয়ের এক বৌদি ঠাকুরপোকে কলিকাতায় পাঠালে কিছু জিনিস সওদা করতে। ৫টা টাকা দিয়ে ঠাকুরপোকে বললেন যে, মার পথ্য এবং ওষুধ কিনতে হবে, আর সংসারের কিছু টুকি-টাকি জিনিস কিনতে হবে, আর আমার জন্যে ভীমনাগের সন্দেশ আনতে হবে। ঠাকুরপো ত সওদা করে বৌদির হাতে দিলো। বৌদি খুশী মনে সমস্ত সওদার জিনিসপত্র দেখল, কিন্তু দেখলেন যে তাঁর ভীমনাগের সন্দেশ বাদ পড়ে গিয়েছে। তিনি বললেন যে, ৫টাকা দিয়েছি অথচ ভীমনাগের সন্দেশ হলনা কেন ? ঠাকুরপো বললো যে, মায়ের ওষুধপত্র কিনে ও সংসারের টুকিটাকি জিনিস কিনতেই টাকা ফুরিয়ে গেল, কিছু ধার হয়েছে, তাই ভীমনাগের সন্দেশ নেওয়া হলনা। এর পরের দিন নিয়ে আসবো। বৌদি বললেন যে ঠিক আছে, তুমি বলছো যে আরো কিছু টাকা ধার করেছো সেটাকা আমি দেবোনা, সেটা তোমার পকেট থেকে দিতে হবে। ঠিক কংগ্রেসী পক্ষের বক্তব্য সেই রকম। মাননীয় সদস্যরা বলছেন তাঁর গ্রামে কোন রাস্তা হয়নি, সেই সমস্যা নিয়ে এখানে যেভাবে আলোচনা করলেন সঙ্গে সঙ্গে যেন রেডি দাওয়াই আছে মন্ত্রীমহাশয়ের কাছে, না করলে বিপদ বৌদির ভীমনাগের সন্দেশের মত তাঁদের করে দিতে হবে। বিশেষ করে কংগ্রেসের নলিনাক্ষ্য বাবু যেভাবে বক্তৃতা দিলেন তাতে মনে হল যে মন্ত্রীমহাশয়ের হাতে আলাদীনের আশ্চর্য প্রদীপ আছে, তিনি সেই

প্রদীপ দিয়ে সমস্ত সমস্যার সমাধান করে দেবেন। করতেই ত হবে, নতুবা কেন্দ্রের দাদারা হয়ত রাজ্যের ধারের টাকা দেবেন না, যাই হোক সমস্যার একদিনে নিশ্চয়ই সমাধান হবে না। একথা আমরা জানি এবং এটা আমরা দেখছিও—অত্যন্ত আনন্দের সঙ্গে লক্ষ্য করছি যে পূর্ত বিভাগ যেভাবে বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন এবং নূতন দৃষ্টিভঙ্গী নিয়েছেন তাতে বাংলাদেশের জনমানসের এই বিভাগের উপর একটা চিন্তা, একটা শ্রদ্ধার প্রতিফলন তিনি ঘটাতে পেরেছেন, সেটা এখানে অনেক মাননীয় সদস্য স্বীকার করেছেন। যার সঙ্গে বহু ক্রটী এই বিভাগের আছে সেটা আমরা জানি। মাননীয় মন্ত্রী দীর্ঘদিন রাজনৈতিক জীবনের সঙ্গে জড়িত আছেন, তিনি গ্রাম জীবনের সমস্যাগুলি জানেন, তিনি এই বিভাগের কতকগুলি গুরুতর ক্রটির কথা যেগুলি মুক্ত করবার আশ্বাস সভার কাছে রেখেছেন। তিনি যেমন বলেছেন রাস্তাঘাট হওয়ার সময় সেই সমস্ত রাস্তাঘাটের সেই এলাকার বিভাগীয় অফিসে বিস্তারিত বিবরণ অফিসে রাখা হয়। আমি বলতে চাই মাননীয় মন্ত্রী যেন শুধু তার বিভাগীয় অফিসে শুধু না রেখে যেখানে গ্রাম্যলোক প্রায়ই যায় সেখানেও যেন রাখার ব্যবস্থা করতে নির্দেশ দেন। যেমন কোন রাস্তার কনষ্ট্রাকশন হচ্ছে কোথায় রিকনষ্ট্রাকশন হচ্ছে, কোথায় আর্থ ওয়ার্ক হচ্ছে, এটা যেন তাঁর বিভাগীয় অফিসে শুধু বিস্তারিতভাবে লিপিবদ্ধ না করে গ্রামের লোক যেখানে যায় যেমন বি. ডি. ও. অফিস, যেখানে গ্রামের লোক বিভিন্ন কাজে যাতায়াত করেন এরূপ অফিসেও যেন বিস্তারিতভাবে জ্ঞাতব্য তথ্যগুলি রাখা হয় তাহলে সেই এলাকার জনসাধারণের অবস্থা সম্বন্ধে ওয়াকিবহাল থাকার সুবিধা হবে। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তৃতার মধ্যে এক জায়গায় বলেছেন যে তিনি বাস্তকারদের আদেশ দিয়েছেন মাঝে মাঝে কাজ সুপারভিসান করবার জন্য—সারপ্রাইজ ভিজিট করবার জন্য। কিন্তু আমার মনে হয় দীর্ঘদিন ধরে এই আমলাতান্ত্রিক চক্রান্ত যে নজীর জনসাধারণের কাছে রেখেছেন তারপর বাস্তকারদের হাতে সব কিছু ছেড়ে দিয়ে তিনি যদি দায়িত্ব পালন করতে চান তাহলে ভুল হবে। আমরা অনেক জায়গায় দেখছি যে বাস্তকাররা সেই আগেকার মত ধ্যান ধারণা নিয়ে এখনও চলছেন। কোন্ বাবুর বাড়ীর পাশ দিয়ে রাস্তা করলে সেই বাবুদের যোগাযোগ হবে কিনা এখনও তারা এই সমস্ত চিন্তায় মসগুল। এইরকম আমরা দেখছি বর্ধমান জেলায় মাননীয় মন্ত্রী (সড়ক) ঐ এলাকার এম. এল. এ-দের নিয়ে বসেছিলেন, তখন তাঁর ইঞ্জিনিয়াররা যে সমস্ত রাস্তার প্রপোজাল এনেছিলেন সেগুলি অত্যন্ত ছোট ছোট রাস্তা এবং দেখা গিয়েছিল এক মাইল, দেড় মাইল রাস্তা শুধু এক একটি গ্রাম লিঙ্ক হচ্ছে অথচ ঐ বর্ধমান জেলায় আমরা পরবর্তীকালে মন্ত্রীমহাশয়ের কাছে যখন একটা রাস্তার প্রস্তাব উপস্থিত করলাম এবং দেখা গেল ফোর্থ ফাইভ ইয়ারস্ প্ল্যানে ওই জেলার সেইটা সবচেয়ে বড় রাস্তা হবে। কিন্তু ইঞ্জিনীয়ারদের প্রপোজালে সেই রাস্তা ছিল না। সেইজন্য আমি অনুরোধ করব মাননীয় মন্ত্রী মহাশয়, তিনি দেখবেন যে অনেক সময় মাননীয় সদস্যরা তাঁদের বক্তব্যের মধ্যে অনেক গুরুত্বপূর্ণ বক্তব্য রাখেন কিন্তু ঐ সমস্ত ইঞ্জিনিয়ারদের সেগুলির গুরুত্ব থাকে না। এমন কি তাঁরা যে সমস্ত ম্যাপ এবং প্ল্যান করেন অনেক ভুল ভ্রান্তি তাতে থাকে। আরো একটি রাস্তার কথা আমরা জানি, এইটা আমি অত্যন্ত দায়িত্ব সহকারে বলছি কৌশর-পাটুলী একটা রাস্তা যে রাস্তা পাটুলির দিক হতে তিন মাইল পর্যন্ত রাস্তার যে নক্সা নেয়া হয়েছে সেই মত হলে বিস্তৃত এই তিন মাইল রাস্তা মাঠের বহু জমি নষ্ট করে দেবে, অপরপক্ষে তার পাশাপাশি এক মাইল কিম্বা কোয়ার্টার মাইল কিম্বা হাফ মাইলের মধ্যে একটা রাস্তা হয়েছে। সেই রাস্তা দিয়ে গেলে ৭/৮টি গ্রামের কাছাকাছি দিয়ে যেতে পারে এবং বেশী লোক তাতে সুযোগ সুবিধা পাবে। জমি ও বসতবাটি কম নষ্ট হতে পারে এবং এটা একটা স্কুলের পাশ দিয়ে যাবে। সেখানে তারা নানারকম চক্রান্ত করে সেই রাস্তা তাদের খেয়ালমত করার চেষ্টা করছেন।

[5-55—6-05 p.m.]

আমাদের সিদ্ধান্ত যাতে বহাল থাকে তার জন্য চেষ্টা করা হচ্ছে। এইরকম অবস্থা, যেখানে জনসাধারণ সুযোগসুবিধা বেশী পায়, সেদিকে আমলাতন্ত্রের দৃষ্টি নাই। তাদের ধ্যান ধারণা হচ্ছে বড়লোকদের খুসী করার দিকে, তাঁরা এমন সব ব্যবস্থা করছেন যাতে বড়লোকদের ব্যবসা-বাণিজ্যের সুবিধা হয়, যাতে ট্রাকে করে তাদের মালপত্র আনা নেওয়া সুবিধা হয়, তার সুযোগ তাঁরা করে দিচ্ছেন। আমার কথা হচ্ছে সাধারণ লোকেদের যেখানে সহজে যাতায়াতের ব্যবস্থা হতে পারে - সেদিকেও তাদের নজর রাখা দরকার। রাস্তা দিয়ে ট্রাক, বাস ইত্যাদি চলবে তা নয়, জনসাধারণের সুবিধার-দিকেও লক্ষ্য রাখতে হবে। তাই মন্ত্রী মহাশয়কে বলবো— এবিষয়ে তাঁর সতর্ক দৃষ্টি রাখা দরকার। যে সমস্ত Construction-এর কাজ হচ্ছে, সেখানেও প্রচুর ফাঁকি রয়েছে। কাজের জন্য যে সমস্ত Stones Supply হচ্ছে, সেখানে তার সঙ্গে লরী লরী মাটি মিশিয়ে দেওয়া হচ্ছে। এইভাবে সেখানে কণ্ট্রাক্টরদের মুনাফা লোটার ব্যবস্থা করা হচ্ছে।

পরিশেষে আমি কতকগুলি প্রস্তাব মন্ত্রীমহাশয়ের কাছে রাখছি তাঁর বিবেচনার জন্য। তিনি জানেন তার বিভাগে যে Casual Labour আছে যারা রাস্তার টুকিটাকি মেরামতের কাজ করে, বৎসরের অনেক সময় তারা বেকার থাকে কাজ পায়না বা থাকে না, বসে থাকতে হয়, বৎসরান্তে একবার রাস্তা মেরামত করতে হয়—যেখানে ভেঙ্গে গেছে রাস্তা সেখানে কিছু কিছু মাটি দিতে হয়, ভারত সরকারের রেলওয়ে ডিপার্টমেণ্টের মত এই সমস্ত Casual labour-দেরও স্থায়ীভাবে কাজ দেওয়া যেতে পারে। কোন রাস্তায় কতখানি কাজ বৎসরে হতে পারে, কত মাইলে কতখানি কাজ হবে তার জন্য কত লেবার প্রয়োজন—সেটা অনুমানিক হিসাব করে নিয়ে, সেই Casual labour-দের স্থায়ী করে নিতে হবে। সেইভাবে তাদের সারা বছর কাজে লাগান যেতে পারে। আশা করি মন্ত্রী-মশায় এটা বিবেচনা করবেন।

তারপর এই রাস্তা তৈরীর ব্যাপারে অনেক দুর্নীতির কথা আমরা দীর্ঘদিন শুনে আসছি, আমার ছাত্রজীবন থেকেই শুনেছি—সেই দুর্নীতির অভিযোগ Vigilance কমিশনের কাছে অনেক গিয়েছে, সেই অভিযোগগুলির তদন্ত রিপোর্টও অনেক আছে। কিন্তু রাঘব বোয়ালরা ধরা পড়ছে না। বড় বড় রাস্তা তৈরীর ব্যাপারে এমন সব দুর্নীতি করেছে যার ফলে রাস্তা damage হয়ে গেছে। সেই রাস্তাগুলোকে আবার নতুন করে তৈরী করতে হচ্ছে একথা মন্ত্রীমশায়ও স্বীকার করেছেন। কেন এরকম হচ্ছে? এ ব্যাপারটা অতি সতর্কতার সঙ্গে দেখা দরকার। দুঃখের সঙ্গে দেখেছি মন্ত্রীমহাশয় বলেছেন আমরা শুনে আশ্চার্য্য হয়ে যাচ্ছি এই বাংলাদেশে হাজার হাজার ট্রাক বাস চলছে, যানবাহন চলছে, ডিজেল চলছে, সেই সম্পর্কে একটা পয়সাও সেণ্ট্রাল গভর্ণমেণ্ট বাংলা গভর্ণমেণ্টকে বেশী দিচ্ছেন না। তাহলে বাংলাদেশের রাস্তাঘাটের উন্নতির কাজ কি করে হতে পারে বুঝতে পারি না। বাংলাদেশের Strategic গুরুত্ব রয়েছে, তারজন্যও রাস্তাঘাটের উন্নতি হওয়া দরকার। এই রাস্তা তৈরীর পাথর ইত্যাদি আনায় তার Communication cost, তার lifting cost, তার maintenence cost, erosion বন্ধের জন্য খরচ অন্য রাজ্যের চেয়ে বেশী। এইসব খরচ যদি ভারত গভর্ণমেণ্ট বহন না করেন, তাহলে কেন্দ্রীয় সরকারের কৃপণ হাত থেকে ছিনিয়ে আনবার জন্য আমাদের আন্দোলন করা দরকার। বাংলাদেশের রাস্তাঘাট ও যানবাহন সমস্যার যদি সমাধান করতে হয়, তাহলে কেন্দ্রীয় সরকারকে এই টাকা দিতে বাধ্য করতে হবে।

আমার আর একটি দাবী আছে। বর্ধমান জেলায় এম. এল. এ.-দের যে মিটিং হয়েছিল, আমরা সকলে একবাক্যে বলেছিলাম সদরঘাটে যে ব্রীজ হউক, কুখ্যাত এণ্ডারসনের নামে ভিত্তিপ্রস্থর

স্থাপন হয়ে পড়ে আছে সেই ব্রীজ হলে এক দিকে মেদিনীপুর বাঁকুড়ার বিস্তীর্ণ অঞ্চলের সঙ্গে যোগাযোগ রক্ষা হবে। এমন একটা গুরুত্বপূর্ণ ব্রীজ। আজ পর্যন্ত সেই ব্রীজটা হলো না। শুধু কমার্শিয়াল দিক থেকেই প্রয়োজনীয় নয়, সেই ব্রীজটা Strategic দিক থেকেও অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমি প্রস্তাব রাখছি টাকা ধার করে সেটা তৈরী করুন। টোল সিষ্টেমে পরবর্তীকালে সেই টাকা আদায় হয়ে যাবে। দৈনিক হাজার হাজার টাকা এই ব্রীজ থেকে আয় হতে পারে এবং ৫/৭টা জেলা এর দ্বারা উপকৃত হতে পারবে।

তার কারণ ৮/১০টা জেলার যোগাযোগের ব্রীজ। আমি বর্ধমান জেলার এম. এল. এ.-দের পক্ষ থেকে বিনীতভাবে দাবী করছি যে, এই ব্রীজের দিকে একটু নজর দেবেন এবং এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করবেন। তারপরে আমাদের মন্ত্রীমহাশয় উল্লেখ করেছেন যে আমাদের বাংলাদেশের বহু মনীষী তাঁদের স্মৃতি বিজড়িত যে সমস্ত গ্রাম বা ভিটে আছে সেগুলি সংরক্ষণ করার ব্যবস্থা করবেন। আমি এই প্রসঙ্গে বাংলাদেশের একজন মনীষীর নাম করছি। কাশীরাম দাস—যিনি বাংলা সাহিত্যের একজন স্রষ্টা, জনক—সেই কাশীরাম দাসের স্মৃতি আজকে অবলুপ্তির পথে যাচ্ছে। তিনি যদি সেই স্মৃতিটা রক্ষা করার ব্যবস্থা করেন তাহলে আমরা খুসী হব। আমি সবশেষে একটা কথা বলতে চাই সেই কথাটা হচ্ছে—আমাদের যে রাস্তার সমস্যা সে সম্বন্ধে আমি আগেই বলেছি, এখনও বলছি—আমরা দেখছি যে গ্রামাঞ্চল এলাকায় সব রাস্তা একসঙ্গে নিশ্চয় করা সম্ভব নয়, কিন্তু যে রাস্তাগুলি একটা হাসপাতাল বা একটা হেলথ সেণ্টার বা যে সমস্ত জায়গায় চার মাইল, পাঁচ মাইল, ৭ মাইল এলাকা যানবাহন বা যোগাযোগ বিচ্ছিন্ন অবস্থায় থাকে সেই সমস্ত এলাকার রাস্তাগুলিকে প্রাইওরিটি দিন এবং সেই রাস্তাগুলির কাজ আরম্ভ করুন, তারপর পরবর্তীকালে অন্য চিন্তা করা যাবে এবং সেদিক থেকে আমি আশা করছি মাননীয় মন্ত্রীমহাশয় যে রাস্তাগুলি আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনায় করার স্থির করবেন এবং সেইভাবে তিনি আমাদের কাছে আগামী দিনের একটা চিত্র তুলে ধরবেন যে এই এই রাস্তা হবে। এই বলে মাননীয় মন্ত্রীমহাশয়কে তাঁর কর্মকুশলতার জন্য এবং তাঁর বিভাগের কর্মদক্ষতার জন্য ধন্যবাদ জানিয়ে এবং এই বাজেটকে সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রীকুবেরচন্দ্র হালদার:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী যে ব্যয়বরাদ্দ-এর দাবী উপস্থাপিত করেছেন তার প্রতি সমর্থন জানিয়ে কতকগুলি বিষয়ের প্রতি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে মুর্শিদাবাদ জেলার মীর্জাপুর রেশম শিল্পের জন্য বিখ্যাত। সেখানে তিন মাইল পাকা রাস্তা ছিল। দেশ বিভাগের পর সেই রাস্তা কোন মেরামত না হওয়ায় সেই রাস্তাটা কাঁচা হয়ে গেছে এবং যেখানে রেশম শিল্পী সংঘের অফিস আছে তার সামনে রাস্তার উপর একটা ছোট পুকুর হয়েছে। দিন কয়েক আগে জংগীপুরের এস. ডি. ও. একটা ফাংসনে মীর্জাপুরে গিয়েছিলেন, তাঁকে ১০০ গজ দূরে জীপ রাখতে হয়েছিল এবং নালা পার হয়ে যেতে হয়েছিল। আমরা এই বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রীকে অনেক আবেদন নিবেদন করেছি, তাঁরা দরখাস্ত পাঠিয়েছেন, মাননীয় রাষ্ট্রমন্ত্রীমহোদয়ার কাছে ডেপুটেসনে গিয়েছিলেন, কিন্তু এখনও পর্যন্ত সেই রাস্তার কোন ব্যবস্থা হয় নি। আমি মাননীয়মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে এই রাস্তাটা যাতে তাড়াতাড়ি হয় সেদিকে লক্ষ্য রাখবেন। তা নাহলে এই মীর্জাপুরের রেশম শিল্প নষ্ট হয়ে যাবে। অনেক বড় বড় কাষ্টমার এই পুকুর পার হয়ে কেউ যেতে চায় না। আমাদের সাগরদীঘি এলাকা একটা নেগ্লেকটেড এরিয়া। সেখানে দশটা অঞ্চল নিয়ে একটা ব্লক, সেখানে থানা অফিস, প্রাইমারী হেলথ সেণ্টার আছে, কিন্তু সেখানে অন্যান্য অঞ্চলের লোকজনের যাওয়া আসার কোন ব্যবস্থা নেই। উপাধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য হবেন যে, আমার এলাকায় চারটা অঞ্চলের লোক যে মোটর বাস কি রকম জিনিস তা তারা এখনও দেখেনি, চাপা তো দূরের কথা।

[6-05—6-15 p.m.]

এই যে রামনগর ফারাক্কা-রোড একটা ছিল সেটা বাজেটে দেখতে পাচ্ছি এবং সেই রামনগর থেকে চিরুটি-খাগড়াঘাট পর্যন্ত রাস্তাটি ১৯৬১ সালে টেকআপ করা হয়েছে এবং সেই সঙ্গে যদি ঐ রাস্তাটি থেকে আজিমগঞ্জ পর্যন্ত এক্সটেণ্ড করতেন তাহলে আমার মনে হয় ভবিষ্যতে অন্ততঃ ২/৫ বছর বাদে ঐ বাগড়ী অঞ্চলের লোকেরা মটর বাসে চড়বার আশা রাখতো। আজিমগঞ্জ থেকে রঘুনাথগঞ্জ পর্যন্ত এই রাস্তাটি এমন নেগলেকটেড হয়ে আছে যে বলবার কথা নয়—তার মধ্যে তিনটি নালা আছে। বিনোদবাড়ি, গাদির, ডুবড়ি এই তিনটি নালার এমন অবস্থা যে বর্ষার সময় যদি ঐ অঞ্চলে কোথাও ডাকাতি হয় তাহলে থানায় আসতে ভীষণ অসুবিধা হয়। বিনোদবাড়ি নালাটিতে যাতে সেতু হয় সেদিকে আপনি একটু নজর দিবেন। আমি জানি আপনি খুব ইম্পার্শিয়্যাল মানুষ সেইজন্য আমি আপনাকে বিশেষভাবে অনুরোধ করবো যে মির্জাপুরের রাস্তাটি যাতে খুব তাড়াতাড়ি হয় তার চেষ্টা করবেন। নিয়মিত কুলগাছি ডাইভারসান করেছেন ফারাক্কা পর্যন্ত, কিন্তু এটা যদি মালঞ্চী পর্যন্ত ডাইভারসান করেন তাহলে খরচ অনেকটা কম হবে এবং ৯ মাইল রাস্তা বেঁচে যাবে এবং বহু চাষযোগ্য জমিও বেঁচে যাবে। সমস্ত রাস্তা হবে না এবং সেটা একসঙ্গে হওয়াও সম্ভব নয়। সাগরদীঘি এলাকার আর একটি গুরুত্বপূর্ণ রাস্তা বোকারা থেকে আজিমগঞ্জ পর্যন্ত চলে গেছে। এই রাস্তাটি হাট-বাজারে যাওয়ার একমাত্র রাস্তা এবং বর্ষাকালে সেখানে গরুরগাড়ি পর্যন্ত চলে না, সেই রাস্তাটির প্রতি আপনি যদি একটু নজর দেন তাহলে সেখানকার লোকেদের কাছ থেকে আপনি ধন্যবাদ পাবেন। এই কথা বলে আমি মন্ত্রী মহাশয়ের বাজেট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমহম্মদ ইদরিস আলী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পূর্তমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী এনেছেন নীতিগতভাবে আমি তার বিরোধিতা করতে বাধ্য হচ্ছি। শুধু এই কারণেই নয় যে, এই খাতে এত নগণ্য অর্থের ব্যয় বরাদ্দ চাপিয়ে দেওয়া হয়েছে; এর খরচ পদ্ধতির জন্যও বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাজেট চিরাচরিত প্রথায় তৈরী করলেই যে বাজেট হল তা ঠিক নয়—কারণ দেশে যেখানে অর্থাভাব রয়েছে এবং যে দেশের অর্থ সীমিত, সেদেশে যে কিভাবে বাজেট তৈরী করতে হবে এবং কোন্ জায়গায় কিভাবে খরচ করলে বেশী জনকল্যাণকর কাজ হবে সেদিকে বিশেষভাবে লক্ষ্য রাখা প্রয়োজন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শুনলাম সরকার পক্ষের বিভিন্ন বক্তার বক্তৃতায় যে পূর্তমন্ত্রী মহাশয় নাকি ধন্যবাদের যোগ্য, তিনি নাকি প্রশংসনীয় কাজ করেছেন; এই সম্বন্ধে আমি প্রতিবাদ জানাচ্ছি না। প্রতিবাদ জানাচ্ছি এই জন্য যে পাড়াগ্রামে ছোট ছোট যেসমস্ত রাস্তাঘাট আছে সেগুলি করলে আমার মনে হয় জনকল্যাণ বেশী হত। আপনি যে সমস্ত মূর্তি অপসারণ করছেন এবং সেখানে আবার একটা মূর্তি স্থাপন করতে যে খরচ, তাতে আমার মনে হয় সেই পয়সায় বহু রাস্তা-ঘাট, ব্রীজ ইত্যাদি সংস্কার করা সম্ভব হত। আমি মুর্শিদাবাদ জেলা থেকে এসেছি এবং মুর্শিদাবাদ মিউনিসিপ্যালিটি অর্থাৎ লালবাগ সহরের পাশে অর্থাৎ লালবাগ সহরের দক্ষিণ-পূর্ব দিকে একটি ক্যানেল আছে। তার নাম ভাণ্ডারদহ। এই ক্যানেলটি দৈর্ঘ্যে ৩০ থেকে ৩৫ মাইল এবং এই ক্যানেলের পূর্ব দিকে ভগবানগোলা, রাণীনগর, ডোমকল ও জলঙ্গী থানা অবস্থিত। শুধু তাই নয়, হরিহরপাড়া ও মুর্শিদাবাদ থানারও অংশ পূর্ব পারে পড়ে। এই ক্যানেল পার হবার জন্য একটি মাত্র (Floating) ফ্লোটিং ব্রীজ আছে, বালুরঘাটে।

দ্বিতীয় ব্রীজ না থাকায় লালবাগ থেকে সামান্য কাপাসডাংগা অঞ্চল যার ডিসটেন্স মাত্র ২/৩ মাইলএর বেশী নয়; জীপে কিংবা অন্য যান বাহনে যেতে হলে বালুরঘাট ঘুরে রায়নগর থানা হয়ে যেতে হয়। তার ফলে সরকারের প্রশাসন ও অন্যান্য খাতেও অযথা প্রচুর অর্থব্যয় হয়। জেলা

ম্যাজিষ্ট্রেট সাহেবেরাও সাইকেলে যাতায়াত করতেন। কিন্তু আজকাল বি. ডি. ও. অফিসে জিপ দেওয়া হয় বলে বি. ডি. ও. যখন এই অঞ্চলে এনকোয়ারীতে যান তখন তিনি ৪০ মাইল ঘুরে তিন মাইল রাস্তা যান। এই তিন মাইল তিনি হেঁটেও যেতে পারতেন। কিন্তু সরকারী কর্মচারী হেটে না গিয়া তিনি ৪০ মাইল রাস্তা ঘুরে জীপে চেপে সরকারের তেল পুড়িয়ে সেই কাপাসডাঙ্গাতে যান। এই ধরণের কাজের ফলে যে অজস্র টাকা অযথা খরচ হয় এবং জনসাধারণের কাছ থেকে অন্যায় ট্যাক্স করে এই টাকা আদায় করা হয়। ভাণ্ডারদহ বিলের উপর পলাশবাড়ী ঘাট যেটা জিয়াগঞ্জ থেকে ভগবানগোলা যেতে হলে একমাত্র সংযোগকারী কাঁচা রাস্তার ঘাট, সেই ঘাটে একটা বড় কালভার্ট কিংবা ব্রীজ যদি করা যায় তাহলে সমগ্র ভগবানগোলা থানার অধিবাসীদের উপকার হয় এবং আমার মনে হয় পূর্তমন্ত্রী মহাশয়ও জানেন যে একটি মূর্তি রিপ্লেস করতে যে খরচ হয় তার অর্দ্ধেকও দরকার হয় না। সরকারের অনেক খরচ বাঁচে। স্যার, এই প্রসঙ্গে বলি, বিদেশী মূর্তি অপসারণ করে সস্তায় প্রশংসা নেওয়া যায়, মন মাতানো যায়; কিন্তু জনকল্যাণকর কাজ হয়না। মাননীয় সভাপাল মহাশয়, এই ভাণ্ডারদহ বিলের অপর পারে যাওয়ার অপর একটি ঘাট নাকবতলা ঘাট—লালবাগ শহরের পাশে, এক মাইল দূরে। সেখানে শীত ও গ্রীষ্মকালে বাঁশের ব্রিজ করে ওপারের সঙ্গে সংযোগ স্থাপন করা হয়। স্যার, রিসেণ্টলি একটা ঘটনা ঘটেছে, সেটা বলছি। একটি দরিদ্র কৃষক গরুর গাড়ী নিয়ে ঐ ব্রীজের উপর দিয়া ওপারে যাচ্ছিল। বাঁশের ব্রিজ ভেঙ্গে গরু গাড়ী শুদ্ধ তার মধ্যে পড়ে যায়। সেই বিলে এতই কচুরিপানা যে সেই কচুরিপানার নীচে গরু ঢুকে গিয়া বেরিয়ে আসতে পারলো না, মারা গেল। কাজেই আমার কথা হল, এই ধরনের ছোট ছোট ব্রীজ যেখানে প্রয়োজন আছে সেখানে তা করা দরকার। এই ধরনের ছোট ছোট ব্রীজ করতে অর্থের অভাব নিশ্চয়ই হবে না। সর্বোপরি, এই ধরণের ব্রীজগুলি হলে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় বাংলাদেশের জনসাধারণের প্রশংসা পেতেন। পক্ষান্তরে বর্ত্তমানে কতকগুলি সরকার পক্ষের পোষা ময়নার কৃত্রিম প্রশংসা পাচ্ছেন। কিন্তু ঐগুলি করলে তিনি বাংলাদেশের লোকের আন্তরিক প্রশংসা পেতেন। মাননীয় সভাপাল মহাশয়, আমাদের বাংলাদেশ দরিদ্র দেশ, এখানে সবই যে পাকা রাস্তা এখনই করতে হবে তার মানে নাই। কাঁচা রাস্তাও থাকিতে পারে। কংগ্রেস আমলে, স্যার, যাঁরা বলেন কিছুই হয়নি তাঁদের আমি বলতে চাই যে বাজেট বই খুলে দেখুন; দেখতে পাবেন, ১৯৬০ সাল থেকে ১৯৬৬ সাল পর্য্যন্ত বাংলাদেশে যতগুলি রাস্তা হয়েছে সেই তুলনায় ১৯৬৭ সাল থেকে ১৯৭০ সাল পর্য্যন্ত তার এক আনাও হয়নি স্যার, বর্ত্তমান বাজেটে দেখা যাচ্ছে যে, যে রাস্তাগুলি কংগ্রেস আমলে ১৯৬০-৬৬ সালের মধ্যে হয়েছে শুধু সেগুলি মেরামতের জন্যই অর্থ বরাদ্দ হয়েছে। তাঁরা আত্ম সন্তুষ্টির জন্যই কংগ্রেস আমলে কিছুই হয় নাই বলছেন। জনসাধারণ তা ভালভাবেই বুঝতে পারছেন।

[6-15—6-25 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার Constituency সম্বন্ধে ২/১টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। থানা রাণীনগরের অন্তর্গত বকুলতলা থেকে দাঁড়াকাটি মাত্র ৫ মাইলের রাস্তা। এ রাস্তাটি কাঁচা। সরকার দয়া করে পাকা করবার চেষ্টা করবেন। এই রাস্তাটির এক পাশে গ্রা এবং অপর পাশে ক্যানেল। বর্ষাকালে বৃষ্টির জল নামার সঙ্গে সঙ্গে রাস্তা ভেঙ্গে যায়। গরুর গাড় কি মানুষ কিছুই যাতায়াত করতে পারেনা। এই রাস্তাটি যদি ৪র্থ পরিকল্পনায় গ্রহণ করেন তাহলে রাণীনগরের জনসাধারণও উপকৃত হবেন এবং সরকারও লাভবান হবেন। বকুলতলা থেকে দাঁড়াকা বা মোল্লাডাঙ্গা ঘাট যেতে হ'লে বকুলতলা থেকে প্রথমে ইসলামপুর এবং সেখান থেকে শেখপাড়া হ দাঁড়াকাটি আসতে হয়। অর্থাৎ ২০ মাইল ঘুরে ৫ মাইলের দূরত্বে যেতে হয়। তাতে শুধু সরকারে

জীপ খরচা বাড়ে তা নয়, জনসাধারণেরও খরচ বেড়ে যায়। বাসভাড়া ৫ মাইল যেতে চারি আনার স্থলে ১ টাকা লেগে যায়। এই ধরণের ছোট ছোট কাজগুলি করা বিশেষ প্রয়োজন এবং কম খরচে করা যায় এইগুলি সর্ব প্রথম করা আমার মনে হয় এই সরকারের দায়িত্ব এবং এইগুলি এতদিন করা উচিত ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ একটা প্রাচীন ঐতিহাসিক স্থান। এখানে শুধু বাংলাদেশ নয় ভারতবর্ষের বিভিন্ন রাজ্য এবং বিদেশ থেকে ঐতিহাসিক জায়গাগুলি পরিদর্শন করার জন্য পর্য্যটকগণ আসিয়া থাকেন। দ্রষ্টব্য জায়গাগুলির মধ্যে খোসবাগ বলে একটা জায়গা আছে। সেটা মুর্শিদাবাদ শহরের ঠিক পশ্চিম-দক্ষিণে গঙ্গা নদীর অপর পারে। সেখানে শেষ নবাব সিরাজের কবর আছে। পরিদর্শনকারীদের খুব অসুবিধা হয়, মুর্শিদাবাদ সম্বন্ধে বিতৃষ্ণা জন্মে। গ্রীষ্মকালে রাস্তায় এক হাঁটু ধুলো জমে। বর্ষাকালে সেই পরিমাণ কাদা হয়, এই রাস্তাটি লালবাগ থেকে লম্বায় মাত্র তিন মাইল। এই রাস্তাটা ৪র্থ পরিকল্পনায় পাকা করা হলে বাংলাদেশের পূর্তমন্ত্রীমহাশয় আন্তরিক প্রশংসার যোগ্য হবেন এবং এমন কি লালবাগের অধিবাসীবৃন্দের নিকট স্মরণীয় থাকবেন। কিন্তু এই খাতে জনকল্যাণমূলক কাজের কোন পরিকল্পনা না থাকার দরুণ আমি এই ব্যয়-বরাদ্দের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগোপাল বসুঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বেলঘরিয়া মোহিনী মিলের প্রায় ৩ হাজার শ্রমিক তাদের পরিবার নিয়ে এই ৬ মাস ধরে কোন রকমে লড়াই করে চলেছে। তাদের Provident Fund-এর টাকা, E.S.I.-এর টাকা মালিকরা দিচ্ছেনা। তাদের মাইনে দিচ্ছেনা এবং তাদের Back wagesও দেওয়া হচ্ছে না। নলিনাক্ষবাবু এখানে আছেন, তিনি তার Director। ওদের দাবী হচ্ছে সরকার থেকে অন্যান্য প্রদেশে যেমন হয়েছে তেমনি Textile Corporation করে এই কারখানা সরকারের হাতে নেওয়া হোক। এর পরিচালনার ভার এবং আপাততঃ তাদের relief দেওয়ার বন্দোবস্ত সরকার পক্ষ থেকে করা হোক; এইজন্য তারা এসেছেন মাননীয় মন্ত্রীমণ্ডলী এবং সদস্যদের বলতে। তাদের ওখানে গিয়ে তারা কি করতে পারছেন কি করছেন সেটা বলুন। এবং নলিনাক্ষবাবুকে অনুরোধ করছি শ্রমিকদের কাছে গিয়ে তার বক্তব্য রাখুন।

**শ্রীহারুণ-অল-রসিদঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় পূর্তবিভাগের মাননীয় মন্ত্রীমহাশয়, তার বিভাগের ব্যয়-বরাদ্দের জন্য যে দাবী পেশ করেছেন সেই দাবীকে সমর্থন করতে উঠে আমার বক্তব্য রাখছি। পূর্ত-বিভাগের মন্ত্রীমহাশয় দৃঢ়চিত্তের মানুষ। আমরা আশা করেছিলাম কেন্দ্রের যদি তহবিল থেকে বা রাজ্যসরকারের তহবিল থেকে এমন কিছু amount তার এই বিভাগের জন্য আনবেন বা এখানে দাবী রাখবেন যে amount দিয়ে তিনি গ্রামবাংলার অবহেলিত রাস্তাগুলির পুনঃসংস্কার করতে পারবেন। কিন্তু তিনি তার report-এ তারই নিজের ব্যর্থতার কথা উল্লেখ করেছেন যাতে দেখা যাচ্ছে যে তিনি গ্রামবাংলার সমস্ত অবহেলিত রাস্তাগুলি সংস্কার করতে পারবেন না। যে উদ্দেশ্য নিয়ে ব্লক অফিসগুলি, মিউনিসিপ্যালিটিগুলি স্থাপিত হয়েছে—জনসাধারণের সঙ্গে কৃষকদের সঙ্গে যোগাযোগ রক্ষা করে তারা দেশের কৃষির উন্নতি করবে—কিন্তু দেখা গেল আষাঢ় মাস থেকে অগ্রহায়ণ মাস পর্য্যন্ত জনসাধারণ থেকে বিচ্ছিন্ন হয়ে যায় এবং দেশে যে সমস্ত রাস্তাঘাট সেগুলি একেবারে চলার অযোগ্য হয়ে যায়। আমি পূর্তবিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাবো তিনি যেন এদিকে বিশেষ দৃষ্টি দেন। আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি এইজন্য যে, তিনি কিছু প্রাচীন মন্দির, মসজিদ ও গির্জা মেরামত ও সংরক্ষণের ব্যবস্থা করেছেন। কিন্তু একটি জিনিষের প্রতি তিনি নীরব রয়েছেন—তা হোল ১৯৫০ এবং ১৯৬৪ সাল

পর্য্যন্ত বিভিন্ন সময়ে দাঙ্গা হাঙ্গামার দরুন কলিকাতা সহরে এবং সহরতলীতে প্রায় ১১৩টী মসজিদ ভাঙ্গা অবস্থায় রয়েছে। সেগুলিকে মেরামত এবং রক্ষা করবার জন্য কি ব্যবস্থা করেছেন তা তাঁর রিপোর্টে স্থান পায়নি। আমি আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাবো এগুলি মেরামত করবার জন্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেগঙ্গা থানায় চাকলা রায়কোলা গ্রামে একটি বিরাট বহুদিনের মসজিদ আছে। সেটা দৈর্ঘ্যে ২০০ ফুট, প্রস্থে ৫০ ফুট এবং তার দেওয়াল প্রায় ৫ ফুট চওড়া। এই মসজিদটি ভাঙ্গা অবস্থায় রয়েছে—ওখানকার মুসলমানদের এমন অবস্থা নাই যে, ঐ মসজিদটি মেরামত করতে পারে। তাই আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাবো, তিনি যেন ঐ মসজিদটী মেরামত এবং যাতে সংরক্ষণ করা যায় তার ব্যবস্থা করেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শেষে আমি আমার কেন্দ্রের দু একটা রাস্তার কথা আপনার মাধ্যমে রাখছি। আমার কেন্দ্রে দত্তপুর থেকে গোলাবাড়ী পর্য্যন্ত ৯ মাইল রাস্তা পাকা হবার কথা ছিল। সেই রাস্তার সম্বন্ধে কি হয়েছে তা আমি জানতে পারলাম না। আমি আপনার মাধ্যমে তাঁকে অনুরোধ জানাচ্ছি তিনি এই হাউসে সে সম্বন্ধে কি হয়েছে, না হয়েছে, তা জানাবেন। আর একটা কথা জানাই—দেগঙ্গার পার্শ্ব দিয়া হাড়োয়া পর্য্যন্ত একটি রাস্তা আছে—এই রাস্তা না হবার দরুন দক্ষিণাঞ্চলের যে সমস্ত লোক আছে তাদের প্রচুর কষ্ট হচ্ছে তারা সহরাঞ্চলের সঙ্গে যোগাযোগ রাখতে পারছে না এবং তারজন্ত তারা নিত্যপ্রয়োজনীয় দ্রব্য সময়মত পাচ্ছে না। এবং তাদের জমির উৎপন্ন ফসল বেচাকেনা করার জন্ত বাজারে তুলতে পারছে না, তাতে তাদের অর্থনৈতিক প্রচুর ক্ষতি হচ্ছে—তারা রোজগার করতে পারছে না। এইভাবে ছয় মাস থাকার দরুন তাদের অর্থনৈতিক কাঠামো নষ্ট হয়ে যাচ্ছে। এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীষোড়শী চৌধুরী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্তবিভাগের মন্ত্রীমহাশয় যে ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করে এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা এখানে উল্লেখ করতে চাই যে মেদিনীপুর জেলার সড়ক উন্নয়নের জন্য এই ব্যয় বরাদ্দে যে ব্যয় ধার্য করা হয়েছে সেটা প্রয়োজনের তুলনায় খুব কম বলে আমার মনে হয়েছে। এটা ঠিক আমি বুঝতে পারি যে আমাদের সরকারের টাকা নাই—পশ্চিমবাংলায় টাকার ঘাটতি আছে একথা ঠিক।

[6-25—6-35 p.m.]

এই ঘাটতির জন্য যুক্তফ্রন্ট সরকার দায়ী নয় এটা আমরা বুঝি। এই ঘাটতির জন্ত যদি কেউ দায়ী হয়ে থাকে তাহলে সে কংগ্রেস সরকার। ২০ বছর ধরে যে নীতি তাঁরা অনুসরণ করেছেন, সেই নীতির পরিণতি হিসাবে এই সংকট দেখা দিয়েছে। কিন্তু তা সত্বেও মেদিনীপুর, বিশেষ করে ঘাটাল মহকুমা আমি যে মহকুমার অধিবাসী, সেই ঘাটাল মহকুমার চন্দ্রকোণা কেন্দ্র একটা বন্যা বিধ্বস্ত এলেকা এবং ঘাটাল-এর একটা বিশেষ অঞ্চল যেটা বন্যায় বিধ্বস্ত হয়ে যায়। আমি আশা করেছিলাম যে ২০ বছর ধরে আমাদের মহকুমা এবং বিশেষ করে যে চন্দ্রকোণা কনষ্টিটিউয়েন্সী নেগলেক্টেড্ এরিয়া বলে পরিগণিত হয়ে আছে, সেই অঞ্চলের জন্ত অন্ততঃ কিছুটা ব্যয়বরাদ্দ হবে। কেননা পুরাতন যে রাস্তাঘাট ছিল এই বছরে অনেকগুলি নষ্ট হয়ে গেছে এবং কোথাও কোথাও যে সমস্ত ব্রীজ ছিল সেগুলি ভেঙ্গে গেছে। নূতন কোন ব্যবস্থা সেখানে অনেক বছর ধরে হয়নি। ফলে চন্দ্রকোণা কনষ্টিটিউয়েন্সির যে অঞ্চলগুলি বিশেষ করে বন্যা বিধ্বস্ত হয়ে গেছে, সেই রাস্তাগুলি মেরামত হবে—এটা আশা করেছিলাম। ঘাটালের প্রায় অর্দ্ধেক রাস্তাই বন্যায় নষ্ট হয়ে গেছে, যে সমস্ত কাঁচা রাস্তাগুলি বন্যার জলে ধুয়ে গেছে, সেই সমস্ত ছোট ছোট পরিকল্পনার মাধ্যমে কিছু টাকা

পয়সা ব্যয় বরাদ্দ হবে, এটা আশা করেছিলাম। এ ছাড়া রোটাণ্ডাতে মাননীয় মন্ত্রীমহোদয়ার সঙ্গে যে আলোচনা হয়েছিল, তখন যে সমস্ত রাস্তাগুলির কথা উল্লেখ হয়েছিল বিশেষ করে হেমন্তপুর টু হাজিপুর ভায়া মাধবপুর, সেটা একটা পুরাতন রাস্তা। হাজিপুর হচ্ছে হুগলী জেলায় এবং হেমন্তপুর হল মেদিনীপুর জেলায়। এটা একটা ইন্টার ডিষ্ট্রিক্ট রোড, এটা পুরাতন বর্দ্ধমান রোডের দিকে গেছে, সেই সময় আলোচনায় জানা গেছল যে এই রাস্তাটা স্থান পেয়েছে। কিন্তু লাল বইটাতে দেখলাম সেই রাস্তার কোন উল্লেখ নাই। এছাড়া চন্দ্রকোণার আমলাগোড়া ভায়া রসকুণ্ডু গরবেতার যে রাস্তা বরাবর গেছে, তাতে ১০/১২ বছর ধরে মোটর চলাচল করত, দু বছর ধরে মোটর চলাচল বন্ধ হয়ে গেছে, এমন কি এমন খারাপ হয়ে গেছে যে গরুর গাড়ী পর্যন্ত যাচ্ছে না। আশা করেছিলাম কিছুটা ব্যয় বরাদ্দ এর জন্য মঞ্জুর হবে, কিন্তু এদিক থেকে আমরা হতাশ হয়েছি। আজকে আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই শ্রীনগর টু খড়কুসলা ভায়া সন্ধিপুর রাস্তার দিকে। এই রাস্তা আগেও ছিল এখনও আছে, কিন্তু মেরামতের অভাবে অকেজো হয়ে গেছে। গরুর গাড়ী পর্যন্ত সেখান দিয়ে যেতে পারে না। আশা করেছিলাম এই রাস্তার মেরামতের জন্য ব্যয় বরাদ্দ ধরা হবে। এছাড়া সামদেব টু খড়ার ভায়া গোয়ালডাঙ্গা রাস্তাগুলি অকেজো হয়ে গেছে। এমন কি গরুর গাড়ী পর্যন্ত সেখান দিয়ে যাচ্ছে না, এমনই অবস্থা হয়েছে। এছাড়া চন্দ্রকোণা কনষ্টিটিউয়েন্সীর বিশেষতঃ বন্যা এলেকাগুলির এমনই অবস্থা যে এক স্থান থেকে অন্য স্থানে যাওয়া এক অসম্ভব ব্যাপার। আমার মনে পড়ছে নির্ব্বাচনের সময় আমি চন্দ্রকোণা শহর থেকে আমার কনষ্টিটিউয়েন্সীর একটা গ্রামে গিয়েছিলাম, গ্রামের নাম সাবতেঁতুল গ্রাম, সেখানে যেতে ১২ ঘণ্টা লেগেছিল। কিছুটা হেঁটে, কিছুটা সাইকেলে। এই হচ্ছে সেখানে গ্রামগুলির অবস্থা। গ্রামবাংলার রিমোট কর্ণারের সঙ্গে সহরের দূরত্ব এমন যে তাদের মধ্যে যোগসূত্র নাই, রাস্তাঘাট নাই। এদিক থেকে যুক্তফ্রন্ট সরকার-এর কাছে আশা করেছিলাম বিশেষ করে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে, এই যে নেগলেকটেড্ এরিয়া, বন্যা প্রপীড়িত এলেকাগুলি এগুলিতে অন্ততঃ মাটির রাস্তার ব্যবস্থা হবে এবং সেজন্য কিছুটা ব্যয় বরাদ্দ হবে। কিন্তু সেদিক থেকে আমরা হতাশ হয়েছি। আমরা এটা জানি যে টাকার ব্যবস্থা অপ্রচুর। এটা যে মাননীয় মন্ত্রীর বিরুদ্ধে কিছু বলছি তা নয়, এটা হয়েছে কংগ্রেস সরকারের যে নীতি অনুসরণ করে আসছে সেই নীতির ফলে, এটা আমরা বুঝি।

সেইজন্য আমি মন্ত্রীমহাশয়ের কাছে আবেদন করব গ্রামাঞ্চলের যে রাস্তাগুলি শহরের সঙ্গে যোগসূত্র হারিয়ে ফেলেছে, হাসপাতাল এবং স্কুলের সঙ্গে যোগসূত্র হারিয়ে ফেলেছে, সন্তান সম্ভবা মাকে যদি হাসপাতালে আনতে হয় তাহলে রাস্তার অভাবে তাঁকে আনা সম্ভব হচ্ছে না, মুমূর্ষু রোগীকে আনা সম্ভব হচ্ছে না—পথেই মারা যাচ্ছে, এই দীর্ঘ পথ যাবার ব্যবস্থা নেই বলে অনেক সময় পাল্কী করে আনতে হচ্ছে এই সবের প্রতি আপনি দৃষ্টি দিন, চন্দ্রকোণা, ঘাটালের অবহেলিত অঞ্চলের প্রতি আপনি দৃষ্টি দিন। তারপর বিশেষ করে বর্দ্ধমান রোড যেটি ইন্টার ডিষ্ট্রিক্ট রাস্তা, যেটি হাজিপুরের সঙ্গে চন্দ্রকোণাকে যুক্ত করেছে সেই রাস্তার কি হোল ? এই নিয়ে আলোচনা হয়েছিল এবং রোটাণ্ডার আলোচনায় আমরা বুঝেছিলাম এটা স্থান পেয়েছে। কিন্তু এই বইতে তার উল্লেখ না থাকায় আমি বুঝতে পারছিনা কি অবস্থা হোল। এই নিয়ে অনেক আলাপ আলোচনা হয়েছিল কিন্তু এখন সেই জিনিস দেখতে পাচ্ছিনা। কাজেই দয়া করে যদি এ সম্বন্ধে আমাদের জানান তাহলে উপকৃত হব। উপসংহারে বলতে চাই আমাদের সরকারের টাকার অভাব আছে জানি, কিন্তু এটাও জানি বাংলাদেশের ন্যায়সঙ্গত দাবী উপেক্ষা করছে কেন্দ্রীয় কংগ্রেস সরকার। কেন্দ্রীয় কংগ্রেস সরকারের অনিচ্ছুক হাত থেকে টাকা আনার শক্তি যুক্তফ্রন্ট সরকারের আছে। আমাদের দেশের জনগণ যে সংগ্রাম করেছে তার ভেতর দিয়েই গড়ে উঠেছে যুক্তফ্রন্ট এবং তার ভেতর দিয়েই সৃষ্টি হয়েছে

যুক্তফ্রন্ট সরকারের। আমি যুক্তফ্রন্ট এর অন্যান্য শরিকদলের কাছে আমার পার্টি সি, পি, এম-এর পক্ষ থেকে আবেদন করছি, আসুন আমরা ঐক্যবদ্ধভাবে অনিচ্ছুক কংগ্রেস সরকারের হাত থেকে বাংলাদেশের ন্যায্য পাওনা আদায় করে আনি। এই আবেদন করে এই ব্যয় বরাদ্দ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Md. Salimuddin.**

जनाब डियुटी स्पीकर साहब और हमारे मिनिस्टर साहब।

आज हाउस के सामने जो बजट रखा है। उस बजट का यह कहते हुये मिनिस्टर साहब को ध्यान दिलाना चाहता हूं कि बजट में यह देखा गया है कि सन् १९६३ में दो रोड पास हुआ था जो आजतक पास नहीं हुआ। मैं उम्मीद करता हूं कि पश्चिम दिनाजपुर के रोड को मिनिस्टर साहब complete करने का जल्दी इन्तजाम करेंगे। दूसरी बात यह है कि मैं देखता हूं मस्जिद-मन्दिर-में मिनिस्टर साहब ने कुछ मरम्मत किये हैं। यह खुशी की बात है और ऐसा होना चाहिये। लेकिन इसके साथ-साथ मैं यह भी कहता हूं कि हमारे मिनिस्टर साहब का ख्याल था कि इस चीज में इतना रुपया देना जरूरी था लेकिन यू एक सरकार ने नहीं दिया लेकिन मैं आशा करता हूं उम्माद करता हू कि इस मर्तबा ज्यादा से ज्यादा दिया जाना चाहिये। चूंकि सर, यहाँ छोटा राड और छोटी छोटी सरकं वगैरह के लिये जरूर देना है।

आप जानते हैं कि बीस वर्षतक कांग्रेसी हुकूमत में देखा गया है कि जो आपने पास किया था इसकी तरफ से आँचलिक परिषद और जिला परिषद उसमें District Board की सड़क आँचलिक परिषद में ले लिया था। बीस वर्ष तक देखा गया कि आंचलिक परिषदने District Board की सड़क में न कहीं खोदा और न मिट्टी तक दिया। ता इसलिये मैं अपील करता हूं हमारे मिनिस्टर साहब कि जहाँ जहाँ भी District Board की सड़के थीं उस पर ध्यान दें नहीं तो सबकी सब खत्म हो रही हैं।

दूसरी बात यह है कि जो बिहार का इलाका घट कर बंगाल में आया है उस इलाके में किशनगंज सबडिबीजन-बंगाल से जाते हुये बिहार में पहुँचना पड़ता है और वहां से

बंगाल जाना पड़ता है। मैंने देखा है कि कई मर्तबा उसमें मैजिट्रेट चेकिगं होता है और बंगाल के स्टेट बस को पकड़कर-हालकि कई बार ड्राइवर लोग लाइसेंस नहीं रखते हैं इस वजह से पकड़कर उन पर ५१ रु० का फाइन कर दिये और किसी को १ एक रुपया फाइन कर दिये हैं। इसलिये मैं अपील करता हूं कि वो जो एक मिल की सड़क है वह बंगाल के बंगाल में मिला दिया जाये। इसके साथ साथ और भी कि जो पाकिस्तान का बोर्डर है उसमें तीन मिल तक जो सड़क है उसमें कुछ complete नहीं हुआ है-बाको हो गया है और एक camp से दूसरे camp जाने में ५२ मील घूम कर जाना परता है। वह तीन मील सड़क अगर हमारे मिनिस्टर साहब बना दें और उनमें पुल कर दें तो मैं समझता हूँ कि वह बोर्डर के लिये बहुत आराम देय होगा। इसके साथ साथ मैं यह भी कहना चाहता हूँ कि वो इलाका सबसे पिछड़ा हुआ है और यह इलाका बिहार से आया हुआ है लोगों के वक्त में।

तो मैं मिनिस्टर साहब से अपील करता हूं कि उस इलाके में कोई पक्का रोड नहीं खोज रहे हैं—छोटा छोटा कच्चा रोड बनाया जाय। और एक बात अपील करना चाहता हूँ कि ये Test Reliet जो रुपया सन् १९६६ में मैजिसपुर ब्लाक का २६ हजार रुपया वहाँ के कुछ लोग आँचलिक परिषद के लोग खा गये हैं। उस रूपये के लिये हमारे मिनिस्टर साहब enquinry करें जांचपड़ताल करें और उन पर मुकदमा किया जाय।

मैं यही कहकर बैठाता हूं।

**শ্রীনিতাই ভাণ্ডারীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী পূর্ত খাতে ব্যয় বরাদ্দের যে দাবী উপস্থিত করেছেন, আমি তাকে সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি। এবং সঙ্গে সঙ্গে এই বিষয়ে দু একটি কথা আমি আপনার মাধ্যমে রাখতে চাই। প্রদীপের নিচে অন্ধকার জমাট বেঁধে থাকে আলোয় ঝলমল কলকাতা শহরের পাশে হাওড়ার শিল্পাঞ্চল এবং গ্রামাঞ্চলও অন্ধকারে জমাট বেঁধে রয়েছে। হাওড়া শহরের অস্বাস্থ্যকর পরিবেশে বস্তী পরিপূর্ণ হয়ে রয়েছে এবং আজকালকার রকেটের দুরন্ত গতিবেগের যুগেও মার্টিন লাইট রেলওয়ের ন্যারো গেজ লাইনে গরুর গাড়ীর গতিতে ট্রেন চলছে। সেই মার্টিন লাইট রেলওয়ে আজও কেন্দ্রীয় সরকারের আশীর্বাদে হাওড়া জেলার বুকে চেপে আছে। আর যোগাযোগ ব্যবস্থার দিক থেকে যদি দেখি তাহলে দেখা যাবে—আমার নির্বাচন কেন্দ্র হচ্ছে আমতা, সেই আমতা থানার একটা অংশ দামোদর-এর পশ্চিম দিকে অবস্থিত ইংরাজ আমলে সেটা ফ্লাডেড এরিয়া বলে চিহ্নিত ছিল এবং সরকারের নির্দ্দেশ ছিল যে এখানে কোন উঁচু রাস্তা হবে না এবং কোন পাকা ঘর বাড়ী তৈরী করতে পারা যাবে না।

সুতরাং ইংরাজ আমলেও সেখানে কিছু সড়ক হয়নি সেটা বোঝা যায় এই নির্দেশ থেকে। তারপর কংগ্রেস আমলে এর প্রতি প্রপার এ্যাটেনসান দেওয়া হয়নি, ফলে যোগাযোগ ব্যবস্থা কিছুই গড়ে ওঠেনি, যদিও দু একটা রাস্তা হয়েছে তাও ইনকমপ্লিট অবস্থায় আছে, তার মাঝে মাঝে গ্যাপ আছে। এই প্রসঙ্গে আমি বলছি আমতা-ঝিকড়া রোড, ডিহিভুরসুট রোড এই রাস্তায় যে গ্যাপ রয়েছে সেই গ্যাপ যাতে তাড়াতাড়ি পুরণ হয় ও কমপ্লিট হয় তা দেখুন। এর সঙ্গে আমি আর একটা রাস্তার কথা উল্লেখ করতে চাই সেটা হচ্ছে ইছানগরী-বাগপোতা রোড। এই রাস্তা কেন্দ্রীয় সরকার তার একটা এক্সপেরিমেণ্ট করবার পরিকল্পনা তৈরী করেছেন সেটা হচ্ছে সয়েল ষ্টেবিলাইজেসান স্কীম। তারপর সে রাস্তাটা উঠে গেছে, চলাচলের অযোগ্য হয়ে গেছে। ওখানে একটা বাস সারভিস আছে সেটাও বৃষ্টি হলে বন্ধ হয়ে যায়। এমতাবস্থায় আমাদের পূর্তমন্ত্রী মহাশয় যে বাজেট এষ্টিমেট পেশ করেছেন তাতে এই রাস্তার কোন কিছু উল্লেখ দেখতে পাচ্ছি না, অথচ দীর্ঘ দিন ঐ অঞ্চলের লোকজন ঐ রাস্তা সংস্কারের দাবী করে আসছে। এই অবস্থায় বিভিন্ন জেলার এম. এল. এ.-দের নিয়ে মাননীয় রাষ্ট্রমন্ত্রী রাস্তাঘাটের পরিকল্পনা গ্রহণ করবার জন্য আলোচনা করেছিলেন। সেই আলোচনার বিষয়বস্তু এই বাজেট এষ্টিমেটের মধ্যে দেখতে পাচ্ছি না। শুনেছিলাম যে আমতায় একটা সেতু নির্মিত হবে এবং সেই সেতুর বিশেষ প্রয়োজনও আছে। দামোদরের পূর্ব দিক এবং পশ্চিম দিকের যোগসূত্র রচনা করার জন্য এই সেতু অত্যাবশ্যক। অথচ এই বাজেট ব্যয় বরাদ্দের মধ্যে মন্ত্রীমহাশয় তার কোন উল্লেখ করেন নি। অবশ্য রাস্তা পরিকল্পনা নিয়ে যে খসড়ার কথা আলোচনা করেছিলেন সেই খসড়ার মধ্যে যাতে এই রাস্তাগুলি রূপায়িত হয় এবং যত শীঘ্র সম্ভব হয় যেন মন্ত্রীমহাশয় সেদিকে নজর রাখেন। আর একটা কথা এই প্রসঙ্গে উল্লেখ করতে চাই সেটা হচ্ছে কণ্ট্রাক্টরদের কোরাপসান সম্বন্ধে এটা সর্বজনবিদিত যে কণ্ট্রাক্টাররা বহু টাকা মারে। এই ব্যাপারে মন্ত্রীমহাশয় বলেছেন যে, তিনি, অফিসাররা যাতে সৎভাবে কাজ করেন তার জন্য চেষ্টা করবেন, এবং পাবলিকও যাতে কিছুটা নজর দিতে পারেন তার জন্য রোড স্পেসিফিকেসান বিভিন্ন জায়গায় টাঙ্গাবার ব্যবস্থা করেছেন। এর দ্বারাই বোঝা যায় যুক্তফ্রণ্ট গভর্ণমেণ্ট-এর সঙ্গে কংগ্রেস গভর্ণমেণ্ট-এর কাজকর্মে দৃষ্টিভঙ্গীর তফাত। কংগ্রেসের সময় আমার একটা তিক্ত অভিজ্ঞতার কথা মনে আছে। খোসালপুর ইউনিয়ান বোর্ডের আমি তখন প্রেসিডেণ্ট ছিলাম। সে সময় হাওড়া-আমতা রোডে যে কাজ হচ্ছিল সেই রাস্তার জন্য আমি রোড ডিপার্টমেণ্ট-এ একটা স্পেসিফিকেসানের কথা জানতে চেয়েছিলাম। আমি জানতে চেয়েছিলাম এই কারণে যাতে বোঝা যায় যে, এ্যাকর্ডিং টু স্পেসিফিকেসান-এ কাজ হচ্ছে কিনা, কিন্তু সেটা জানবার জন্য তার কি উত্তর পেয়েছিলাম জানেন? একজিকিউটিভ ইঞ্জিনিয়ার আমায় উত্তর দিয়েছিলেন যে এসব কাজ দেখবার জন্য আমাদের ডিপার্টমেণ্টে লোক আছে, সুতরাং আপনার জানার প্রয়োজন নেই। এই হল কংগ্রেস আমলের কার্যকলাপের দৃষ্টিভঙ্গী। মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় বলেছেন যে, রোড স্পেসিফিকেসান বিভিন্ন জায়গায় দেওয়া হবে। সেইজন্য আমি অনুরোধ করবো, শুধু টাঙ্গিয়ে দেওয়া নয় কারণ দীর্ঘ রাস্তায় কোথায় টাঙ্গিয়ে দেবেন কারো নজরে পড়বে না, সেজন্য সেই এলাকার জনপ্রতিনিধিদের কাছে যদি একটা করে কপি পাঠিয়ে দেন তাহলে বুঝতে পারবেন তাঁরা যে কি ধরনের রাস্তাঘাট হচ্ছে।

[6-45—6-55 p.m.]

আমি আর একটা কথা এখানে উল্লেখ করতে চাই। যদিও দুই একটা সড়ক আমাদের ওখানে নির্মিত হয়েছে, কিন্তু সড়ক পরিবহনের ব্যবস্থা হয়নি, সেখানে সংবিধানই বাধার সৃষ্টি হয়ে দাঁড়িয়েছে। আর. টি. এ হাওড়া, ঠিক করেন বাস পারমিট দেবার। হাওড়া থেকে মুনসির হাট ৩০ কিলো মিটার রাস্তা, আর হাওড়া থেকে কদমতলা ৩ কি. মি. রাস্তা। সেখানে বাস আছে, বাস নং ৫৩। সেখানে

মুনসির হাট হাওড়ার মধ্যে রাস্তার বাস পারমিট দিতে গেলে তখন ৫৩ রুটের মালিকরা বলল হাইকোর্টে গিয়ে, হুজুর আমাদের জীবিকা বিপন্ন সুতরাং ইনজাংসান জারী করুন। হাইকোর্ট ইনজাংসান জারী করে দিলেন, সুতরাং ঐ ৩ কিঃ মিঃ রাস্তার জন্য ৩০কিঃ মিঃ রাস্তার ইনজাংসান জারী হয়ে গেল, বাস সার্ভিস চালু হলনা। অনুরূপভাবে দেখা গেল রাণীহাটী-আমতা রোড। সেখানে আর. টি. এ. বাস চালু করবার ব্যবস্থা করলেন, কিন্তু রাণীহাটী থেকে যে টেম্পো সার্ভিস আছে যারা ৪জন করে যাত্রী বইতে পারে তারা সেখানে ৪০ জন যাত্রীকে মাল বোঝায়ের মত নিয়ে যায়। তারা তখন হাইকোর্টে গিয়ে বলল, হুজুর এখানে বাস সার্ভিস চালু হলে আমাদের স্ত্রীপুত্র অনাহারে মরবে, সুতরাং হাইকোর্ট থেকে আর্টিকেল ২২৬-এর বলে আবার আঘাত এল। সুতরাং বাস সার্ভিস চালু হলনা। দেখা যাচ্ছে যানবাহন চলাচলের উন্নতির পথে সংবিধান প্রকাণ্ড বাধা হয়ে দাঁড়িয়েছে। সেইজন্য সংবিধানের পরিবর্তনের আন্দোলন গড়ে তুলতে হবে। আমার যানবাহন বা পরিবহন ব্যবস্থা সম্বন্ধে আরো দু একটি কথা বলবার আছে। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন মার্টিন রেল এই স্পুটনিকের যুগেও গরুর গাড়ির গতিতে ধিকিয়ে ধিকিয়ে চলে। কেন্দ্রীয় সরকারের আশীর্বাদে তার অস্তিত্ব আজও বজায় রয়েছে। আমি উদাহরণ দিলেই আপনি স্যার বুঝতে পারবেন। মার্টিন রেলের হাওড়া থেকে শিয়াখালা পর্যন্ত দূরত্ব ৩০ কিলো মিটার। সেই ৩০ কিলো মিটার দূরত্ব যেতে মার্টিন ট্রেনে লাগে ২ ঘন্টা ২০ মিনিট, এবং ভাড়া ৯৫ পয়সা। অন্যদিক থেকে সাউথ ইস্টার্ন রেলে হাওড়া থেকে ফুলেশ্বর দূরত্ব ৩০ কিঃ মিঃ, সেখানে যেতে সময় লাগে ৪৩ মিনিট এবং ভাড়া ৭৭ পয়সা। সুতরাং মার্টিন কোম্পানী দিয়ে ৩০ কিঃ মিঃ যেতে ১ ঘন্টা ৩৪ মিনিট বেশী সময় লাগে এবং ১৮ পয়সা বেশী ভাড়া লাগছে। সেখানে এই অবস্থার যদি উন্নতি করতে হয় তাহলে মার্টিন ট্রেনকে জাতীয়করণ করে ওখানে ব্রড গেজ ইলেকট্রিক লাইন করে এর উন্নতি করতে হবে। 'পরিবহন খাতে আলোচনার সুযোগ নেই বলে আমি আজকে এই আলোচনা করলাম। এই প্রসঙ্গে হাওড়া-হুগলী পরিবহন ব্যবস্থায় যে তীব্র সমস্যা দেখা দিয়েছে তার প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং এই রেল কেন্দ্রীয় সরকার যাতে জাতীয়করণ করেন তার জন্য যথাযথ ব্যবস্থা করার জন্য মন্ত্রীমণ্ডলীকে অনুরোধ জানাচ্ছি। এই কথা বলেই এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**কুমার জগদীশচন্দ্র সিংহঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পরিষদীয় মন্ত্রী আমায় মনে করিয়ে দিলেন যে, আমি নাকি শেষ বক্তা যারা এই বিতর্কে অংশ গ্রহণ করেছেন তাদের মধ্যে। সুতরাং শেষ অংশ গ্রহণকারী সভ্য হিসাবে আমি যখন বক্তব্য রাখছি, আমি আশা করবো মন্ত্রী মহাশয় এবং মন্ত্রীমণ্ডলী আমার বক্তব্যের প্রতি একটু নজর দেবেন। স্যার, মাননীয় মন্ত্রীমহাশয়ের যে বক্তব্য আমরা পেয়েছি তার ভেতরে নূতন কথা বিশেষ কিছু খুঁজে পাচ্ছি না। তবে মাননীয় মন্ত্রী মহাশয় কয়েকটা সৎকাজ করেছেন তারজন্য আগেই তাকে ধন্যবাদ জানয়েছি এবং অভিনন্দন জানিয়েছি। তিনি কলকাতা সহরে এবং বাংলাদেশের অন্যান্য জায়গায় বৃটিশ শাসকদের যে মূর্তি ছিল তা অপসরণ করেছেন এবং প্রতিশ্রুতি দিয়েছেন যে সে জায়গায় রাজা রামমোহন রায়, দেশবন্ধু চিত্তরঞ্জন, সাহিত্য সম্রাট বঙ্কিমচন্দ্রের ও শহীদ ক্ষুদিরাম ও সূর্য্য সেন, ইত্যাদির মূর্ত্তি সেখানে বসাবেন। স্যার, এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি একটা কথা নিবেদন করবো। বাংলাদেশের স্বর্গতঃ ফজলুল হক সাহেব-এর অবদান বিশেষ করে বাংলাদেশের রাজনীতিক্ষেত্রে সর্বজন বিদিত, এবং তার একটি মর্মর ব্রোঞ্জের মূর্ত্তি কলকাতা শহরে যদি প্রতিষ্ঠা করেন তাহলে বাংলাদেশে জনসাধারণ মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাবে।

আমাদের যে সমস্ত রাস্তার পাশে জমি রয়েছে সেগুলোতে যেমন অন্যান্য সম্পত্তির ক্ষেত্রে হচ্ছে যে, লালঝাণ্ডা দিয়ে দখল হয়ে যাচ্ছে, তেমনি সরকারী জমি দখল হচ্ছে, কি শহরাঞ্চলে, কি

গ্রামাঞ্চলে। সরকার এ বিষয়ে মোটেই চিন্তিত নন। অথচ কিছুদিন আগে আপনি জানেন স্যার, এই রাস্তার দু পাশে জমি দখল বন্ধ করার জন্য একটা আইন পাশ করেছি এবং সেই আইন নিয়ে যদি সরকার যথাযথ ব্যবস্থা করেন তাহলে এই জমি সরকারের দখলে আনা যায় বেদখল থেকে এবং এতে রাস্তা বাড়াবার সুবিধা হয়। মাননীয় মন্ত্রী মহাশয় এক জায়গায় বলেছেন, পূর্বে তৈরী গ্রামাঞ্চলের রাস্তাগুলির অবস্থার ক্রমাবনতি সরকারের নিকট একটি বিশেষ সমস্যারূপে দেখা দিয়েছে। এইসব রাস্তা তৎকালীন চাহিদা অনুযায়ী হালকা ধরণের যানবাহন চলাচলের উপযোগী করে তৈরী করা হয়েছিল। কিন্তু অতি অল্প সময়ের মধ্যেই ভারী ভারী ট্রাক ইত্যাদি চলাচল শুরু করায়, এই রাস্তাগুলির অবস্থা ক্রমশ খারাপ হয়ে যাচ্ছে। রাস্তাগুলি ইম্প্রুভ করতে গেলে রাস্তাগুলিকে চওড়া করতে হবে, রাস্তা বাড়াতে হবে, রাস্তা শক্ত করতে হবে। এর কোনটাই সম্ভব নয় যদি আশে পাশের জমি এখন থেকে বেদখল হয়ে থাকে এবং সেখানে যদি সরকারের কোন কর্তৃত্ব না থাকে। আমরা আরও দেখতে পাচ্ছি, ন্যাশনাল হাইওয়ে, মেজর ডিষ্ট্রিক্ট রোড, জিলা পরিষদ রোড, মিউনিসিপ্যালিটির রাস্তা, কি অঞ্চলের রাস্তা, কি গ্রামসভার রাস্তা—এইসব রাস্তার এ্যাডমিনিষ্ট্রেটিভ কণ্ট্রোল কোন রাস্তাটা কার উপর, এটা সাধারণ লোকের পক্ষে জানা খুব মুশকিল। এটার সম্বন্ধে মাননীয় পূর্তমন্ত্রী যদি একটি সুষ্ঠু নির্দেশ জারী করেন তাহলে কোন রাস্তা খারাপ হলে সেই জায়গায় জানাতে পারি। কারণ এখানে বিধানসভায় এসে গ্রামসভার রাস্তার কথা বলি, ন্যাশনাল হাইওয়ের সম্বন্ধে বলি, ডিষ্ট্রিক্ট রোড সম্বন্ধে বলি, জেলা পরিষদ রোড সম্বন্ধে বলি। কারণ এর এ্যাডমিনিষ্ট্রেটিভ কণ্ট্রোল কোনটা কার হাতে তা জানি না, আমরা বিধানসভার সদস্যরাই জানি না, তা সাধারণ লোকেরা কি করে জানবে তা তো বুঝতে পারছি না। ওই সম্বন্ধে একটা সুষ্ঠু নির্দেশ পূর্তমন্ত্রীর কাছ থেকে আশা করবো। আর একটা জিনিষ যদি পূর্তমন্ত্রী বিবেচনা করেন তাহলে ভাল হয়। এই সমস্ত রাস্তাঘাট তৈয়ারীর ব্যবস্থা হচ্ছে এইগুলো যদি এমপ্লয়মেণ্ট পোটেনসিয়ালিটির দিকে নজর দেন তাহলে বাংলা দেশের বেকার সমস্যার দিক থেকে কিছু সুরাহা করতে পারবেন বলে আশা করি। কারণ নূতন রাস্তা হলে কমিউনিকেশনের ইম্প্রুভ করবে, বাস চলবে ট্রাক চলবে, টেম্পো চলবে, সেখানে কিছু লোক এম্পলয়েড হবে এবং কিছু কিছু ইনডাষ্ট্রি হতে পারে, কটেজ ইনডাসট্রি হতে পারে, বড় বড় ইনডাষ্ট্রি হতে পারে। কিন্তু রাস্তাঘাট যদি না হয়, কমিউনিকেশন ইম্প্রুভমেণ্ট না হয়, তাহলে সেখানে কিছু হবে না। অতএব আপনি যদি একটা রোড রিসার্চ ইন্সটিটিউট বাংলাদেশে করেন, এবং সেই রোড রিসার্চ ইনসটিটিউট রাস্তাঘাট কি করে ইম্প্রুভ করবে, কি দিয়ে করবে, কি মেটিরিয়াল দিয়ে করবে, সস্তায় কি দিয়ে করবে, সে সব নিয়ে চিন্তা করবে। বাংলাদেশের অনেক জায়গায় মোরাম পাওয়া যায় সেই দিয়ে করলে সস্তায় হতে পারে। সেই মোরাম যদি ব্যবহার করেন তাহলে রাস্তার খরচ কমবে। এই রোড রিসার্চ ইনসটিটিউট হলে আর একটা কাজ হবে, কোন রাস্তা নূতন করে বাংলাদেশে তৈরী করলে এম্পলয়মেণ্ট পোটেনসিয়ালিটি বাড়বে সেদিকেও এঁরা নজর দিতে পারবেন।

[6-55—7-05 p.m.]

বীরভূম, মেদিনীপুর, পুরুলিয়া, কাঁথি এবং মুর্শিদাবাদের যে অঞ্চল বিহারের সংলগ্ন সেখানে মোরাম পাওয়া যায়। Culvert or Hume pipe দিয়ে যদি ছোট ছোট culvert করে দেওয়া হয় তাহলে ভাল হয়। কারণ গ্রামাঞ্চলের রাস্তাঘাটগুলির অবস্থা ভীষণ খারাপ। একটু আগে একজন সভ্য বললেন যে, তাঁর এলাকা এমন যে ৬ মাস ভীষণ অসুবিধা হয়। আমার এলাকায় আপনি যদি যান দেখবেন অধিকাংশ সকলেই বছরের মধ্যে ৪ মাস যাতায়াতের কষ্ট হয়। কুমারসভা বলে আমার নির্বাচনী এলাকায় একটা অঞ্চল আছে যেখানে এক ইঞ্চিও পাকা রাস্তা নেই। আজ

সেখানকার কোন অসুস্থ রুগীকে নিয়ে যদি হাসপাতালে যেতে হয়, ছেলেমেয়েদের school যেতে হয় তাহলে কাঁচা রাস্তার মধ্য দিয়ে যেতে হয়। এর ফলে মুমূর্ষ রোগী বা ছেলেমেয়েদের কি কষ্ট হয় তা নিশ্চয় বুঝতে পারছেন। কিছুদিন আগে আমাদের পূর্তবিভাগের প্রতিমন্ত্রী বিভিন্ন জেলার সদস্যদের নিয়ে সভা করে suggestion চেয়েছিলেন যে আগামী ৫ বছরের জন্য আপনারা scheme দিন এবং তিনি সেসব বিবেচনা করে দেখবেন যে সে সবগুলি include করা যায় কিনা। আমি কয়েকটি Scheme দিয়েছিলাম, কিন্তু দুঃখের বিষয় এই লাল বইয়ের মধ্যে কিছু দেখলাম না। আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সেগুলি include করবেন কিনা তাও জানি না। অতএব সভ্যদের কোন কোন Suggestions তিনি গ্রহণ করেছেন তা যদি জানান তাহলে বাধিত হব। আমরাও লোকেদের বোঝাতে পারব যে এই রাস্তা এতদিনে হবে। আর একটি কথা হয়েছিল রামনগর-ফরাক্কা রোডের জন্য। জানি ১৩/১৪ বছর আগে acquisition হয়ে রাস্তা তৈরী হয়ে গেছে। কিন্তু দুঃখের বিষয় যেসব গরীব চাষীর জমি নেওয়া হয়েছে তারা এখনও Land compensation পায়নি। এবিষয়ে মুর্শিদাবাদের Land Acquisition Collector ৬/৭ বছর আগে পূর্তবিভাগে চিঠি লিখেছেন এবং A. D.M. ২খানা D.O. দিয়েছেন, কিন্তু তা সত্বেও গরীব চাষীদের এখনও পর্যন্ত compensation পায়নি। আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করায় তিনি বলেন বিবেচনা করবেন, কিন্তু তাঁর কাছ থেকে এখনও পর্যান্ত কোন জবাব পাইনি। আমি আপনার মাধ্যমে তাঁকে অনুরোধ করছি তিনি যেন দয়া করে জবাব দেন যে কবে তারা compensation-এর টাকা পাবে। এই কথা বলে আমি বক্তব্য শেষ করে এই বাজেটের বিরোধীতা করছি।

**শ্রীমতী প্রতিভা মুখার্জী:** শ্রদ্ধেয় ডেপুটি স্পীকার মহাশয়, পূর্তমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তার উপর দিয়ে যে বিতর্ক হল তার জবাবে কিছু কথা আমি বলব। কেননা পূর্ত বিভাগের মধ্যে সড়ক দপ্তর আমার দপ্তর। কাজেই সড়ক সম্পর্কে যে প্রশ্নগুলি সভ্যরা রেখেছেন তার উত্তরে আমার কিছু বলা প্রয়োজন। আপনারা জানেন আমাদের অনেক সীমাবদ্ধতার ভেতরে কাজ করতে হচ্ছে। প্রথম সীমাবদ্ধতা হল পুঁজিবাদী সমাজ ব্যবস্থা, দ্বিতীয় হল সংবিধানিক সীমাবদ্ধতা, তৃতীয় হল একটি রাজ্য সরকারের সীমাবদ্ধতা। এই সীমাবদ্ধতা নিয়ে আমাদের কাজ করতে হচ্ছে। দীর্ঘদিন ধরে আমাদের দেশে পুঁজিবাদ সমাজ ব্যবস্থা চালু থাকার ফলে মানুষের প্রতিটি ক্ষেত্রে সমস্যা জড়িয়ে আছে। সেই সমস্যার মধ্যে রাস্তার সমস্যা একটা সমস্যা। বাংলাদেশে যখন যুক্তফ্রন্ট সরকার হল তখন আমরা বাংলাদেশের মানুষের কাছে ৩২ দফা কর্মসূচী হাজির করেছিলাম এবং আমরা ২টি দিকে জনসাধারণকে আশ্বাস দিয়েছিলাম। একদিক থেকে কংগ্রেসের সঙ্গে আমাদের তফাত হচ্ছে এই যে, ২০ বছর ধরে যে রাজত্ব ভারতবর্ষ তথা বাংলাদেশে চলছে সেখানে দেশের মানুষের গণতান্ত্রিক অধিকারকে হত্যা করা হয়েছে। যুক্তফ্রন্ট এই প্রতিশ্রুতি দিয়েছিল যে, মানুষের গণতান্ত্রিক অধিকার রক্ষা করব, পুলিশ গণআন্দোলনে হস্তক্ষেপ করবেনা। আর একটা কথা ঘোষণা করা হয় যে আইন করে এবং আমাদের যে সীমাবদ্ধ ক্ষমতা আছে তার ভেতর আমরা কিছু কিছু জনকল্যাণ মূলক কাজ করব। আমরা জানি ২০ বছর ধরে যে জগদ্দল পাথর ছিল তা আমরা সরাতে পারবো না। কিন্তু তার থেকে মানুষ যাতে কিছু আশা করতে পারে তাই আমরা করব এবং সে সবই বাজেট বরাদ্দের বিভিন্ন খাতে উপস্থিত করা হয়েছে। সমস্ত দাবীর মধ্যে দেখবেন অর্থ প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। সেদিক থেকে রাস্তাঘাট দপ্তরেও প্রয়োজনের তুলনায় অর্থ কম বরাদ্দ করা হয়েছে। সেজন্য পূর্তমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় পরিষ্কারভাবে বলেছেন যে, কি অবস্থার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। সভ্যদের বক্তৃতাগুলি যদি আলোচনা করা যায় তাহলে দেখব ১/২টি কথা যা তাঁরা বলেছেন তার প্রধান হল যে বাজেটের মধ্যে কোন নতুন রাস্তা আমরা দেখিনি

এবং অনেকে বলেছেন কংগ্রেসের সঙ্গে কোন পার্থক্য নেই। কেননা কংগ্রেসের মত আমরাও করব বলে প্রতিশ্রুতি দিচ্ছি। আমি পরিষ্কারভাবে বলতে চাই এক বছরের মধ্যে হয়ত উল্লেখযোগ্য আমরা কিছু করতে পারিনি। এক বছর পুরো সময় আমরা পেয়েছি একথা বলা যায় না। সুতরাং যবে থেকে এই সরকার হল, পরিকল্পনা ও Suggestion নিয়ে চল। তারপর কতটুকুন কাজ হয়েছে সেটা বিবেচনা করতে হবে। এই কথা বলতে চাই পরিষ্কারভাবে যে কংগ্রেসের সঙ্গে মূলগত পার্থক্য আমাদের নিশ্চয় আছে। আমি বিধান সভায় প্রথম এসেছি। কিন্তু বহুদিন থেকে জনসাধারণের সহ আন্দোলনের সঙ্গে জড়িত আছি। আমি জানিনা এর আগে কংগ্রেসী মন্ত্রীরা কোনদিন M L.A. বা জনসাধারণের মতামত নিয়ে রাস্তা কি হবে না হবে সেসব স্থির করেছেন ?

[7-5—7-15 p.m.]

আমাদের যেটুকু ক্ষমতা আমাদের দপ্তরের নিজেরা চূড়ান্ত সিদ্ধান্ত নিতে পারতাম কিন্তু তা না করে কংগ্রেস অকংগ্রেস সমস্ত দলের এম. এল. এ.-দের সঙ্গে বৈঠক করে আমি বলে ছিলাম যে আমাদের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতায় যেটুকু আছে সদস্যদের সামনে সেইটুকু তুলে ধরেছিলাম যে প্রতি জেলায় যে অর্থ বরাদ্দ আছে এর ভিতরে এত মাইল রাস্তা করতে পারি। আপনারা সবাই মিলে ঠিক করে দিন যে এই জেলায় কোন কোন রাস্তা আমরা নেবো। কিন্তু একটা কথা বলতে বাধ্য হচ্ছি যে, আমি সমগ্রভাবে কোন মতামত সেই সব সদস্যদের ভিতর থেকে পাইনি। একটা জিনিস এই হাউসেও দেখতে পাচ্ছি যে, প্রত্যেক সদস্য তার নিজ নিজ এলাকার কথা বলছেন। নিশ্চয়ই তাঁরা যে এলাকা থেকে এসেছেন সেই এলাকার কথা ত বলবেনই, কিন্তু আর একটু দৃষ্টিভঙ্গী যাতে প্রসারিত হয় সেইটুকুই আশা করেছিলাম যে শুধু তাঁদের নিজ নিজ এলাকা নয় সমগ্র জেলা ভিত্তিক, এমন কি আমাদের পশ্চিম বাংলা ভিত্তিক মনোভাব আশা করেছিলাম, যার জন্য তাদের ডেকেছিলাম, শুধু তাদের নিজের এলাকার জন্য নয়, শুধু মতামত নিয়ে লিখে রাখতে পারতাম যে কোন কোন জেলার কোন্ কোন্ রাস্তা প্রয়োজন। আমি বৈঠক করেছিলাম এই জন্য যে ৩০ মাইল রাস্তা আমরা করতে পারি। সেই কোন্ ৩০ মাইল হবে সেটা সবাই মিলে এলাকা ভিত্তিক মনোভাব দূর করে জেলা ভিত্তিক এমন কি সর্ববাংলা ভিত্তিক মনোভাব প্রকাশ করবেন। কিন্তু সে জিনিসটি আমরা করতে পারিনি। সমস্ত সদস্যরা মিলে একটা মতামত ঠিক করতে পারেন নি, যে এই জেলার মধ্যে এই রাস্তাগুলি হওয়া দরকার, সে একমত আমি পাইনি। আমি যেটা ঠিক করেছি সেটা প্রত্যেকটি সদস্যর মতামত নিয়ে তার ভিতর থেকে ঠিক করেছি যে, এই এই এলাকার এই এই রাস্তাগুলি করবার আছে। কিন্তু সদস্যদের কাছ থেকে লিষ্ট পেয়েছি সেই সব রাস্তাগুলো করতে গেলে কোটি কোটি টাকা দরকার। কাজেই একমত হয়ে সমস্ত এম. এল. এ.-দের নিয়ে আমরা ঠিক করতে পারিনি। তাদের মতামত নিয়ে আবার আমরা বসে প্রত্যেকটি জেলার রাস্তা ঠিক করতে হচ্ছে, তাদের মতামত আমরা রেখেছি এবং আগে যে ঘোষণা করেছিলাম আমাদের যে হাসপাতাল স্কুলে ছোটখাট রাস্তা আছে সেগুলিকে প্রাধান্য দেব গ্রামের রাস্তাগুলিকে প্রাধান্য দেব এবং সদস্যদের মতামতকে প্রাধান্য দেব এবং যে জেলায় একেবারে রাস্তা নেই সেটা প্রাধান্য দেব। এই সমস্তগুলি সামনে রেখে বিভিন্ন জেলার রাস্তাগুলি ঠিক করা হয়েছে এবং টেনটেটিভ লিষ্ট আগেই করা হয়েছে। আজকে অনেকে প্রশ্ন করেছেন এই লাল বই-এ কেন রাস্তাগুলি দেওয়া হয়নি। আপনারা দেখেছেন এই বাজেটের ভিতরে আর বছরে যে টাকা পাওয়া গিয়েছিল নতুন রাস্তা করার জন্য ৫১ লক্ষ টাকা মাত্র ছিল এবং ৫১ লক্ষ টাকা রিভাইজড বাজেট দেখা গেল মাত্র ২৮ লক্ষ টাকা নতুন রাস্তা করবার জন্য আছে। এই নতুন রাস্তা করতে গেলে পর প্রথম যে পদক্ষেপ সারভে করা, এবং আরো কতকগুলি কাজ যেগুলি করতে গেলে এই সামান্য টাকা কোন একটি রাস্তা সম্পন্ন করা যায় না। কাজেই এই নতুন বইতে নতুন রাস্তা

কিছুই নাই। এটা হচ্ছে পাঁচ বছরের জন্য চতুর্থ পরিকল্পনায় রাস্তার লিষ্টগুলি ঠিক করা হয়েছে। এবং যেমন টাকা পাব সেই অনুযায়ী সমস্ত ডিষ্ট্রিক্টে রাস্তা করা হবে এবং সেগুলি পরবর্তী বাজেটে স্থান পাবে। একটা কথা সদস্যদের বোঝা উচিত ছিল যে একটি রাস্তাও কেন নেই। বীরভূম এলাকা যেটা আমার এলাকা অন্ততঃ একটা রাস্তা রাখতে পারতাম এটা একটু খেয়াল করে আপনাদের দেখা উচিত ছিল যে কেন নতুন রাস্তা এই বইয়ের ভিতর নেই। তার কারণ, হচ্ছে কোন নতুন রাস্তা ভিতর আলাদা আলাদাভাবে নেওয়া হয়নি। এই যে লিষ্ট ঠিক করেছি সেই লিষ্ট অনুযায়ী জমি তারপরে প্রত্যেকটি ডিষ্ট্রিক্টে কিছু কিছু লিষ্ট ঠিক করে দেব। আমি যে বছরে টাকা পাচ্ছি সেই টাকার ভিতর এক এক বছরে কত মাইল করে করা যায় এবং সেই অনুযায়ী রাস্তা তৈরী সুরু হবে সেই অনুযায়ী বাজেট স্থান পাবে। এর জন্য এই বছরে এই বাজেটে কোন নতুন রাস্তা স্থান পায়নি। কারণ, নতুন রাস্তা করবার টাকা ছিল না। আপনারা দেখেছেন আমাদের যে আর্থিক অবস্থা এবং চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যখন করা ঠিক হল ৪২ কোটি টাকা. তারপর সেটা রিভাইজড বাজেটে ৩০ কোটি টাকা হল এবং সেটা ১৪ কোটি টাকার ভিতরে দেখতে পাচ্ছি যে ৭ কোটি ৫০ লক্ষ টাকা হচ্ছে বিভিন্ন জিনিস কিনতে এবং ষ্ট্যাবলিসমেন্টের জন্য মাহিনা ইত্যাদি আর বাদ বাকি টাকা থাকছে। আপনারা জানেন প্রথম, দ্বিতীয় এবং তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় বহু অসমাপ্ত রাস্তা আছে যেগুলি সমাপ্ত করা অত্যন্ত দরকার যেটা আপনারাও বারে বারে দাবী করছেন, সেই রাস্তাগুলো সমাপ্ত করতে হলে শুধু ১৩ কোটি টাকা দরকার।

আপনারা এই চিত্রটা শুধু জেনে যান। যদি এমন সমালোচনা হতো—যে আপনাদের ক্ষমতা আছে তা সত্ত্বেও কেন করেন নাই ? তাহলে বুঝতে পারতাম আমাদের ত্রুটী। আপনারাই বলুন এই অবস্থাতে যেখানে কেবল অসমাপ্ত কাজগুলো সমাপ্ত করতে গেলে ১৩ কোটী টাকা দরকার, সেখানে আমাদের বরাদ্দ মাত্র ১৪ কোটী টাকা। এই অবস্থায় আমাদের নূতন রাস্তা করতে গেলে—কী উপায় আছে। সেখানে Continuing Scheme যা আছে, তা বাদ দিতে হবে নতুন রাস্তা ধরতে হলে। যে মেরামতের কাজ আছে—তা বাধা প্রাপ্ত হবে। দড়ি ছোট হলে, একদিক টানলে, আর একদিকে টান পড়বে। এরজন্য দায়ী হচ্ছে বিগত কংগ্রেস সরকার এবং মূলতঃ কেন্দ্রীয় সরকার। কংগ্রেসীরা ২২ বছরে যে অবস্থা করে রেখেছে, আমি বলছি —আমার এলাকায় একটা রাস্তাও হয় নাই। তার কি জবাব আপনারা দেবেন। বাংলাদেশের সহরাঞ্চলে রাস্তা হয়েছে। হিসেব নিলে দেখা যায় এক একটা অঞ্চলে প্রচুর রাস্তা হয়েছে। আবার এক একটা অঞ্চলে একেবারেই রাস্তা হয় নাই। তার কারণ কী ? যার সঙ্গে মন্ত্রীর খাতির আছে, যার যেখানে আনাগোনা বেশী, যে বেশী তাকে তেল দিতে পেরেছে, সেখানে রাস্তা হয়েছে। এই রাস্তা নিয়ে রাজনীতি হয়েছে। রাস্তা করে দেব ভোট দেও, স্কুল করে দেব – ভোট দেও, যার জন্ম একটা সুষ্ঠু পরিকল্পনা করে এই রাস্তা হয় নাই। আমি বলতে পারি এই যুক্তফ্রন্ট সরকার এখানে সর্বপ্রথম আমার পরে একটা সুষ্ঠু পরিকল্পনার ভিত্তিতে এগোচ্ছেন। টাকার অভাবে আমরা কিছু করতে পারছি না। আপনারা দেখবেন এই হাউসে আমি দুটো প্রশ্নের উত্তরে লিখিতভাবে রেখেছি—যে বিভিন্ন জেলায় কত মাইল রাস্তা বিভিন্ন এলাকায় গ্রহণ করা হয়েছে। এর বেশীর ভাগ রাস্তা হচ্ছে গ্রামের রাস্তা স্কুল কলেজ হাসপাতাল ইত্যাদি Connect করছে। ছোটখাট রাস্তা গ্রামের প্রায় হাজার মাইলের মত নেওয়া হয়েছে। যদি কেন্দ্রের সঙ্গে লড়ালড়ি করে টাকা পাওয়া যায় তাহলে বিরাট একটা উন্নতি এই পাঁচ বছরে। এটা শুধু বাংলাদেশের সরকারের উপর নির্ভর করছে না,—এটা নির্ভর করছে কেন্দ্রীয় সরকারের প্রয়োজনীয় সাহায্যের উপর। আমাদের সীমিত ক্ষমতায়ও অবস্থার উন্নতি করা যায় কিনা, আমরা তার চেষ্টা করছি। তারপর অন্ততঃ আমাদের নিজেদের resource থেকে আয় বাড়াতে পারি কিনা তারও চেষ্টা চলছে। আমাদের এমন অনেক ব্রীজ আছে, যেখানে টোল নাই সেখানে

টোল বসিয়ে টাকা আদায় করতে পারা যায় কিনা—সেটাও বিবেচনাধীন আছে। আরো কিভাবে টাকা বের করতে পারি, সেটাও খুঁজে দেখা হচ্ছে। এইজন্য আমাদের কেবিনেটের একটা সাব কমিটী আছে—কিভাবে আমরা ষ্টেট্ বাজেটে আয় বাড়াতে পারি, আর একটা সাব কমিটী আছে কিভাবে আমরা ব্যয় সংকোচ করতে পারি। এইভাবে আমরা বাজেটে টাকা বাড়াবার চেষ্টা করছি। কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের আজ যে সংগ্রাম সেটা চলছে। শুধু পূর্তবিভাগই নয়—বাংলা-দেশের গোটা সরকারই এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে বোঝাপড়া করছে।

আমি আর বেশী সময় নেব না শুধু আমি অনুরোধ করবো আপনারা কংগ্রেসেরই হোন্, আমাদেরই হোন্ আপনারা শুধু নিজেদের এলাকাতে রাস্তা হলো কিনা—সেটা দেখবেন না, সকলের মঙ্গল সুযোগসুবিধা আপনারা দেখবেন। আমাদের সদস্যদের বলি—আপনারা কংগ্রেসের মত ভোটের রাজনীতি করবেন না। সর্বব্যাপী বাংলার সর্বত্র রাস্তা হওয়া দরকার। যেখানে যোগাযোগের কোন ব্যবস্থা নাই—সেখানে আগে হোক্—আগে সেখান হাসপাতালের সঙ্গে রাস্তার Connection হোক্, আগে স্কুলের জন্য হোক্ কলেজের জন্য রাস্তা হোক্। আপনারা মানুষের সুযোগ সুবিধা নিয়ে ভোটের রাজনীতি করবেন না। আমরা মানুষকে সচেতন করে ভোট নিতে চাই। এই জিনিষ অন্ততঃ আপনারা করবেন। তাহলে আমাদের কাজ করা অন্ততঃ সহজ হবে।

আমার সময় অত্যন্ত কম। আরো যে সমস্ত কথা—সদস্যরা রেখেছেন, সে সম্পর্কে আমাদের মাননীয় পূর্তমন্ত্রী তাঁদের জবাব দেবেন। কেন বইএর মধ্যে নূতন রাস্তার নাম নাই এতক্ষণ আমি তার জবাব দিলাম। অর্থের অসুবিধা আছে কতখানি সেইটা শুধু আমি আপনাদের কাছে তুলে ধরলাম। আমি ঘোষণা করেছিলাম গ্রামে রাস্তা হবে, স্কুল কলেজ ও হাসপাতালকে Connect করবার জন্য আগে সেখানে রাস্তা হবে এবং সমগ্র বাংলাদেশে এই রাস্তা সম্পর্কে একটা সুষ্ঠু পরিকল্পনা হবে এবং সেই বিষয়ে সমস্ত M. L. A.-দের মতামতও নেওয়া হবে। এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-15—7-25 p.m. ]

**শ্রীসুবোধ ব্যানার্জী :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, সর্বপ্রথমে আমি এই বিধানসভার সদস্যরা আমাদের যে সমস্ত মূল্যবান উপদেশ প্রস্তাব দিয়েছেন সেগুলির জন্য তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। তাঁদের কেউ কেউ সমালোচনাও করেছেন। সমালোচনা তো বিরোধীপক্ষ করবেনই। এতে উত্তেজিত ও ক্ষুব্ধ হবার বা রাগ করারও কিছু নেই বলেই আমি মনে করি। যাঁরা নিজেদের দোষত্রুটি সংশোধন করে সুষ্ঠু পথে চলতে চান, তাঁরা সমালোচনাকে আমন্ত্রণ জানান, সমালোচনায় ক্ষুব্ধ হন না। ফলে বিরোধীপক্ষের বন্ধুরা আমাদের যে সমালোচনা করেছেন আমি তার জন্য তাঁদের প্রতি বিরূপ বা ক্ষুব্ধ নয়; তাঁরা তাঁদের কাজ করেছেন। একদিক থেকে তাঁরা আমাদের সাহায্যই করেছেন বলতে হবে। তাছাড়া সমালোচনায় আমাদের বিরুদ্ধে কিছু বলতেও পারেননি। বিরুদ্ধে বলার কিছু নেইও বলে আমি মনে করি। এটা ওঁরাও জানেন এবং জানেন সম্ভবতঃ তবু বিরোধীপক্ষে যখন আছেন তখন আমাদের বাজেটকে কি করে আর সমর্থন করেন। তাই তাঁরা বিরুদ্ধতা করছেন। তাঁরা যে সমস্ত নীতি ও অন্যান্য বিষয়ের কথা তুলেছেন সে সম্পর্কে যথাযথ উত্তর দিয়ে আমাদের সদস্যদের সন্তুষ্ট করার যথাসম্ভব চেষ্টা করব। তবে প্রথমেই কংগ্রেস পক্ষের শ্রী ইদ্রিস আলীকে একটা কথা বলতে চাই। আত্মতুষ্টির ভাব পরিহার করে ভোটের দিকে লক্ষ্য না রেখে যেন আমরা কাজ করি—এই উপদেশ তিনি আমাদের দিয়েছেন। খুব ভাল কথা। তবে যা অবস্থা তাতে আত্মতুষ্টির ভাব আসতে পারে

কি করে আমি তো বুঝতেই পারিনা। যেখানে রাস্তাঘাটের এত প্রয়োজন, যেখানে শুধু তৈরী রাস্তাগুলিকে মেরামত করতে গেলে যত কমই হোক ৪ কোটি ৬৯ লক্ষ টাকা প্রত্যেক বছর দরকার সেই জায়গায় আমরা তার শতকরা ৫০ ভাগ টাকাও পাইনি। কাজেই একটা সুস্থ মস্তিষ্কের মানুষ এতে কি করে আত্মতুষ্টির ভাব পোষণ করতে পারে? যে পশ্চিমবাংলার গ্রামে এক চিলতেও রাস্তা দিতে পারা যায়নি সেই বিভাগের ভার নিয়ে কোন সুস্থ মস্তিষ্কের মন্ত্রী আত্মতুষ্টির ভাব পোষণ করতে পারে? তবে মুস্কিল হল এই যে ন্যাবা রোগী সবকিছুই হলদে দেখে—জনডিসড আই সারা দুনিয়াকে হলদে দেখে। কংগ্রেসী রাজত্বে রাস্তা নিয়ে ভোটবাজী হয়েছে; আত্মতুষ্টিতে ফেঁপে ফুলে বেলুনের মত উড়ছিলেন কংগ্রেসীমন্ত্রীরা, এখন জনসাধারণের বিচারে ফুটো হয়ে চুপসে মাটিতে পড়ে গেছেন তবুও সেদিনের সেই চোখের দৃষ্টি যায়নি, তা অন্যের উপর চাপাতে চাচ্ছেন। তবে আমি বিরোধী-পক্ষকে আশ্বাস দিতে পারি যে, কোনরকম আত্মতুষ্টির ভাব আমাদের নেই, রাস্তা নিয়ে ভোটবাজী করার বাসনাও আমাদের নেই। দলনিরপেক্ষভাবে বাংলাদেশের সাধারণ মানুষের স্বার্থের দিকে লক্ষ্য রেখে নিরপেক্ষভাবে কাজ আমরা করে যাচ্ছি, বিরোধীপক্ষের বহু মাননীয় সদস্য এখানে দাঁড়িয়ে স্বীকার করেছেন যে, এই বিভাগ নিরপেক্ষভাবে কাজ করেছেন। কেউ কেউ বলেছেন যে, যেহেতু এস. ইউ. সি যুক্তফ্রন্টের ছোট দল তাই এই বিভাগে বরাদ্দ টাকা কম হয়েছে, সুবোধবাবু শক্ত মানুষ কিন্তু ছোট দল বলে টাকা পাননি। এই কি বিচারের দৃষ্টিভঙ্গী? যুক্তি ভাল কি মন্দ তা কি শক্তি বেশী কি কম তার উপর নির্ভর করে? অনেক শক্তি বলে আমার যুক্তিটা ভাল, তার কম শক্তি বলে আমার যুক্তিটা ভুয়ো এ কোন ধারণা? এই যুক্তি তাঁদেরই যাঁরা পাফড আপ উইথ ভ্যানিটি।

যারা মদ-গর্বিত, যারা ক্ষমতার দম্ভে ধরাকে সরা জ্ঞান করে এইরকম কোন দুর্বদ্ধি আমার নেই। যুক্তফ্রন্ট সরকারের বিভিন্ন শরিক দলের নিজেদের মধ্যে যাই বিভেদ থাকুক, মতবাদের পার্থক্য তাদের মধ্যে যতই থাকুক কংগ্রেসের এই সুড়সুড়িতে অন্ততঃ এস ইউ. সি. দল ভুলবে না—এটা জেনে রাখুন। পরিষ্কার করে জেনে রাখুন যে, আমাদের মধ্যে যত বিভেদই থাকুক আমরা তা দূর করবো। আমরা জানি, কংগ্রেস জনসাধারণের শত্রু; কংগ্রেসের এই সুড়সুড়িতে যুক্তফ্রন্ট সরকার আত্মকলহে মত্ত হবে না। সুতরাং বড় ছোট দলের কথা নয়। বাস্তব সত্য। হ্যাঁ, প্রয়োজনের তুলনায় টাকা আমাদের কম; আমরা কম টাকা পেয়েছি। রাজ্যের এর বেশী টাকা দেওয়ার সামর্থ্য নেই বলে। আপনারা এইমাত্র আমাদের পূর্তসড়ক মন্ত্রীর কাছ থেকে জানলেন যে, থার্ড প্ল্যানের কনটিনিউয়িং স্কীমগুলিই যাত্র করতে হয় তাহলে ১৩·৫ কোটি টাকা দরকার। সে জায়গায় আমাদের হাতে আছে কত?—যন্ত্রপাতির জন্য টাকা দিয়ে, কর্মচারীদের বেতন বাদ দিলে মাত্র ৬·৫ কোটী টাকা আমাদের হাতে আছে চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায়। এ টাকায় কি হবে যেখানে থার্ড প্ল্যানের কন্টিনিউয়িং রাস্তাগুলি শেষ করতে লাগবে ১৩·৫ কোটি টাকা? আমি কি জাদুকর যে একবার যাদুদণ্ড ঘুরিয়ে দেব আর ঐ ১৩½ কোটী টাকা কনটিনিউয়িং রাস্তা হয়ে যাবে, আর আমাদের চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনার রাস্তাও হয়ে যাবে? কি পাগলের মত কথা! একটু বুঝলেই দেখবেন যে আর্থিক অসুবিধার জন্য এই অবস্থা হয়েছে। নলিনাক্ষ সান্যাল মহাশয় সহযোগিতার আশ্বাস দিয়েছিলেন বর্ডার রোডের টাকা কেন্দ্রের কাছ থেকে পাওয়ার ব্যাপারে। আপনাদের যাঁরা এম. পি. আছেন তাঁদের কাছে আমাদের দাবী পাঠিয়েছি, কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছেন? দেয়নি। ফলে রোড সম্পর্কে চুক্তি ভঙ্গের অভিযোগে আমি তাঁদের অভিযুক্ত করেছি। তাঁরা বলেছিলেন, বর্ধমানের জেলাবোর্ডের কাছ থেকে তোমরা রাস্তাগুলি নিয়ে নাও আমরা টাকা দেব। আমরা তাঁদের কথার উপর বিশ্বাস করে রাস্তাগুলি নিয়েছি, কাজও শুরু করেছি। তারপর তাঁরা চুক্তি ক্যানসেল্ড করলেন একতরফাভাবে। এই কাজ কি রকম? একি ব্রিচ অফ ট্রাষ্ট নয়?

আমাদের বিপদে ফেলে দিয়ে কেন্দ্র বেশ কেটে পড়ল। আমি জিজ্ঞাসা করি কংগ্রেসী সদস্যদের কেউ এই অন্যায় ও অবিচারের বিরুদ্ধে অঙ্গুলী তুলেছেন? এর বিরুদ্ধে তো প্রতিবাদ তোলেননি! কি করেছেন আপনারা আপনাদের নেতাদের কাছে, কেন্দ্রীয় সরকারের কাছে এর বিরুদ্ধে প্রতিবাদ জানাবার জন্য? আপনাদের যদি সাহস থাকে, আপনারা যদি সত্যিই চান বাংলার এই পাওনা টাকা বাংলাকে দিতে হবে, তাহলে আমরা মনে করি পশ্চিমবাংলার কংগ্রেসী এম. পি.-রা সকলে সই করে ইন্দিরা সরকারের কাছে পাঠান যে, বাংলার এই পাওনা টাকা দিতে হবে। তবেই বুঝব সাহস আছে, তা না হলে বুঝব এটা শুধু কথার কথা, বাতকে বাত।

আর একটি কথা বলছি জগদীশ সিংহ মহাশয় কোন রাস্তা কার, পূর্তমন্ত্রীকে জানাতে বলেছেন। —অসুবিধা কিছু সত্যই আছে। শুধু জগদীশবাবুর নয়, পূর্তমন্ত্রীরও তাতে অসুবিধা আছে। এই অসুবিধা আগে ছিল না। তবে ব্রড কতকগুলি কথা বলব। কোন্ রাস্তা আমার, কোন্ রাস্তা সড়ক বিভাগের কোন্ রাস্তা মিউনিসিপ্যালিটির, কোন্ রাস্তা পঞ্চায়েৎ বিভাগের—এ আমিও জানি না। সকলেই জানেন যে, বিভিন্ন বিভাগ রাস্তা তৈরী করে, পি. ডবলিউ ডি. করে, পি. ডবলিউ ডি. (রোডস) করে, পঞ্চায়েৎ ডিপার্টমেন্ট করে, লোক্যাল সেল্‌ফ গভর্ণমেন্টের অধীনে মিউনিসিপ্যালিটি করে।

[7-25—7-35 p.m.]

এছাড়া টেষ্ট রিলিফের রাস্তা আছে। ছোট ছোট অঞ্চলের করা রাস্তার কথা ছেড়েই দিলাম। যে বিভাগ করে রাস্তাটা সেই বিভাগেরই। আপনাকে খুঁজে নিতে হবে রাস্তাটা কাদের। জগদীশ বাবুকে আমি বলব, কিছু না পারলে আমার কাছে লিখবেন, আমি আপনার হয়ে খুঁজে বলে দেব রাস্তাটা কোন বিভাগের এবং চিঠিও যাবে।

**ডঃ নলিনাক্ষ স্যান্যাল ঃ** তা তো হয় না।

**শ্রীসুবোধ ব্যানার্জী ঃ** নলিনাক্ষবাবুকে আমি বলব যদি আমাকে দেন তাহলে আমি আপনাকে জানিয়ে দেব যে, কোন্ রাস্তাটা কার। তবে এই প্রসঙ্গেও জানা দরকার যে, একটা রাস্তা দুটো ডিপার্টমেন্টেরও অধীনে থাকতে পারে—একটা যেমন পার্ট অংশ আমার, অন্য অংশ পি. ডবলিউ ডি. (রোডস) বিভাগের। আপনি যদি না বলেন কোন্ মাইলেজের কথা আপনি বলছেন—৮ম মাইল না ৯ম মাইল, না ১০ম মাইল—তাহলে আমার পক্ষে সঠিক উত্তর অসম্ভব। কারণ এই ৮ম মাইল আমার এবং ৯ম মাইল পি. ডবলিউ. ডি. (রোডস)-এর হতে পারে। কাজেই এরকমভাবে বিশদভাবে জানতে চাইলে সঠিক উত্তর আমি নিশ্চয়ই দেব। (ভয়েস:—রাস্তা মেপে কি আমাদের দিতে হবে?) আপনারা মাইল পোষ্টগুলো দেখে আমাকে জানাবেন।

নেক্সট পয়েন্ট। জগদীশবাবু ঠিকই বলেছেন যে আমাদের রাস্তা তৈরী এমনভাবে করতে হবে যাতে কর্মসংস্থান বাড়ে। আমি জানতাম, নলিনাক্ষবাবুর ডক্টরেট ডিগ্রীটা—ট্রানসপোর্ট ইকনমির উপরই ছিল। তিনি সেই সব কথা আজ ভুলে গিয়েছেন কিনা জানিনা। একে এটা অনেক কাল আগেকার ব্যাপার, তারপর অনেক পরিবর্তন হয়েছে, ট্রানসপোর্ট ইকনমির অনেক তত্ত্ব এখন বদলে গিয়েছে, কাজেই অর্থনীতির সেসব জিনিস ওঁর মনে আছে কিনা জানিনা, তবে জগদীশবাবুকে বলে দি যে, ট্রানসপোর্ট ইকনমি রাস্তা তৈরীর সময় বিবেচনা করা হয়। শুধু এমপ্লয়মেন্ট পোটেনসিয়াল নয় কোন রাস্তা যখন তৈরী হয় এমপ্লয়মেন্ট পোটেনসিয়াল দেখেই কেবলমাত্র তা করা হয় না। ...

রাস্তা তৈরী করা হয় তখন অনেক কথা ভাবা হয়। ওয়ার্লড ব্যাঙ্কের রিপ্রেজেনটেটিভ জানতে চেয়েছিলেন আমেরিকার মত আমাদের দেশেও থ্রি লেন্, ফোর লেন, সিঙ্গল লেন রাস্তা করা হয়না কেন। হেসে বলেছিলাম স্ক্যানডেনেভিয়ান কিংবা এ্যামেরিকান প্যাটার্ণ বা সিসটেম এখানে দেখতে চাওয়া বর্ত্তমানে ভুল। ওখানে সিঙ্গল লেন রাস্তা দরকার। আর যে দেশ গ্রামে এক চিল্‌তে রাস্তা দিতে পারেনি সে দেশে যদি ৮ ফুট চওড়ার সিংগল লেন রাস্তাও দিতে পারি তাহলেও তা দেশের পক্ষে মঙ্গলজনক হবে। এটা বোঝা উচিত। তাহলে কোন দেশের রাস্তা প্ল্যানিং বা রোড ইকনমিক্স অন্যদেশের হুবহু নকল করা জিনিস হতে পারেনা। দেশের অবজেকটিভ কনডিসানের উপর ভিত্তি করে, দেশের জনসাধারণের প্রয়োজনকে প্রায়রিটি দিয়ে রাস্তা গড়ে তুলতে হবে।

তারপর তিনি রিসার্চের কথা বলেছেন। আমাদেরও রিসার্চ ইনষ্টিটিউট আছে। এছাড়া তিনি মোরাম ব্যবহারের কথা বলেছেন। তিনি জানেন না যে আমরা কয়েকটি জেলায় মোরাম দিয়ে রাস্তা করছি। আমাদের রিসার্চের ফলেই এটা হয়েছে। আপনারা জানেন যে, বাংলাদেশে একমাইল পিচের রাস্তা করতে গেলে কম করে ২ লক্ষ টাকা লাগে। স্যার, মোরাম দিয়ে যদি রাস্তা করা যায় তাহলে আমরা দেখেছি প্রতি মাইলে ২০ থেকে ৩০ হাজার টাকা সাশ্রয় হয়। জগদীশবাবু মনে রাখবেন This saving is dependent on the haulage lost. মোরাম রইল বীরভূমে আর দক্ষিণ ২৪-পরগণায় মোরাম দিয়ে রাস্তা করতে হবে। তা করতে গেলে বীরভূম থেকে দক্ষিণ ২৪-পরগণায় মোরাম আনার জন্য ট্রান্সপোর্ট কষ্ট যা পড়ে যাবে তাতে ঢাকের দায়ে মনসা বিক্রী হয়ে যাবে। সুতরাং এসব কথা বিবেচনা করেই মোরাম ব্যবহার করতে হবে। কাজেই বিভিন্ন জায়গাতে বিভিন্ন পদ্ধতিতে বিভিন্ন মালমসলা দিয়ে করতে হবে। ইকনমিক্স যখন ধরবো তখন কেবলমাত্র মোরামের কথাই ভাবলে হবেনা। যে জায়গায় মোরাম ব্যবহার করা মোর ইকনমিক সেই জায়গায় মোরাম ব্যবহৃত হবে, যে জায়গায় মোরাম এনে ফেলতে গেলে খরচ বেশী হবে সে জায়গায় মোরাম ব্যবহার করা যেতে পারে না।

তারপরে কম টাকার কথা বলেছেন। ডঃ সান্যাল বলেছেন দৃষ্টিভঙ্গীর কিছুই বদল দেখলাম না, সব কেটে-কুটে গেল অথচ নতুন রাস্তার কোন সম্ভাবনা নেই। এই প্রসঙ্গে বলব টাকা খুবই কম, Toll Bridge, Toll Road করার চেষ্টা করছি। Toll-এর টাকা দিয়ে রাস্তা তৈরী করা, ছোট ছোট পুল তৈরী করা কিছু কিছু যাবে। একজন বলেছেন সদরঘাটের পুলের কথা। আমি তো মনে করি That is a must. বর্ধমানের সদরঘাটে ব্রীজ হওয়া উচিত। কিন্তু করবো কোথা থেকে, টাকা নেই। টাকা পেলে নিশ্চয় হবে। টাকার জন্য চেষ্টা করছি। আমরা একটা পরিকল্পনা গ্রহণ করেছি সেটার কথা এইমাত্র বলছিলাম। এই পরিকল্পনাটি হচ্ছে—কিছু Toll Bridge ও Toll Road করে তাদের সংগ্রহ থেকে ১২ থেকে ১৫ লক্ষ টাকার একটা বিল্ডিং ফাণ্ড তৈরী করার চেষ্টা করছি। ৬টা ব্রীজকে টোল ব্রীজ করছি, বছরে আমাদের কালেকসন হবে আমাদের হিসাব অনুযায়ী, ১০ থেকে ১১ লক্ষ টাকা। টোল হিসাবে এই টাকা যা পাবো We shall plough it back in the construction of new toll bridges and toll roads. তবে তাতে সদরঘাটের পোল করা সম্ভব হবে না। এই এ্যামাউন্টটা ক্রমশঃই বাড়তে থাকবে এবং মাছের তেলে মাছ ভাজার মতন করে নতুন নতুন রাস্তা, ব্রীজ আমরা করতে পারব। ২২ বছর আগে যদি কংগ্রেস এই পরিকল্পনা নিত তাহলে বাংলাদেশে কটা ব্রীজ বা রাস্তা হতে পারত সেটা আপনারা একবার বিবেচনা করে দেখুন।

আমরা সবে এসেছি এবং এসেই সুরু করেছি। সুতরাং যে কথা বলছিলাম যে টাকা কম কিন্তু তার মধ্যে যতখানি করা যায় আমরা তাই করছি।

চতুর্থ পরিকল্পনায় রাস্তার নাম নেই কেন তার উত্তর আমাদের পূর্ত-সড়ক বিভাগের মন্ত্রী শ্রীমতী প্রতিভা মুখার্জী দিয়েছেন। আমি সে সম্পর্কে তাই কিছু বলব না। তবে আমি জিজ্ঞাসা করি, নাম দিলেই কি আপনারা খুসী, না কাজ চান? বিরোধী পক্ষের সদস্যরাই বলেছেন যে, প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনায় নাম রয়েছে এমন অসংখ্য রাস্তা আজও তৈরী হয়নি। প্রাণ যদি চায় আপনাদের নামের জন্য, এতই যদি নামের কাংগাল হয়ে থাকেন ভরে দেবো সাদা বইটা দুই হাজার রাস্তার নাম দিয়ে, যার একটা রাস্তাও তৈরী হবে না। খুসী হবেন তাতে? সদস্যদের ধাপ্পা দিতে চাই না, কাজেই আপনাদের কাছে বাস্তব অবস্থা রাখছি। ফলে শুধু নাম নয়, যে কটা হবে হবে, সেই কটার নাম থাকবে। কতকগুলি রাস্তার কথা উঠেছে, ডায়মণ্ড হারবার রোড, বেহালা। এত কথা সুন্দরবাবুর বলার দরকার ছিল না। ওঁর জানা উচিত ছিল যে, ১৯২৮ সাল থেকে এই রাস্তা চওড়া করার দাবী উঠেছে। আর আজকে ১৯৭০ সাল। কত বছর হল? ৪২ বছর। ২৮ সালে চওড়া করার কথা কিন্তু তার পরের ৪২ বছরেও করা হয়নি। এই সর্ব-প্রথম যুক্তফ্রণ্ট সরকারই এই রাস্তা চওড়া করার জন্য ৩৬ লক্ষ টাকা দিয়েছে। আমরা কালেক্টারের হাতে টাকা দিয়ে গিয়েছি রাস্তা চওড়া করার জন্য। তিনি লাইট রেলওয়ের পতিত জমি নিয়ে রাস্তা করার কথা বলেছেন। তা করতে গেলে অতিরিক্ত ১ কোটি ৩৫ লক্ষ টাকা লাগবে। কোথায় পাবো এত টাকা? তাহলে আমরা কি বসে থাকবো আগেকার মত? ১ কোটি ৩৫ লক্ষ যবে হাতে হবে তবে কাজে হাত দেব? তাহলে বিশ মন তেলও পুড়বে না। রাধাও নাচবে না। ফলে যা পেয়েছি তার মত কাজ হোক। ৩৬ লক্ষ টাকার মতই কাজ হোক। পরে যেমন টাকা পাবো তেমনি কাজ করবো। তুফানগঞ্জ বালাভূত রোড সম্পর্কে অক্ষয় বর্মন বলেছেন। কিছু অসুবিধা আছে ল্যাণ্ড একুইজিশানে। আমরা এবারে টাকা ধরেছি এবং আশা করি সেই অসুবিধা দূর হয়ে যাবে এবং রাস্তাটি এবারে করে দিতে পারবো অন্ততঃ আমার তরফ থেকে চেষ্টার ত্রুটি হবে না এই আশ্বাস আমি বিরোধী পক্ষের সদস্যদের দিতে চাই। মাননীয় সদস্য বেষ্টারউইচ ফালাকাটা থেকে এথেলবাড়ী হয়ে কুচবিহারের রাস্তার কথা বলেছেন। ফালাকাটা থেকে কুচবিহার এই রাস্তাটি নিতে কেন্দ্রীয় সরকারকে আমরা বলেছিলাম, কিন্তু দে হ্যাড রিফিউজড। তাঁরা নিতে অস্বীকার করেছেন, ফলে আমরা অন্য জায়গা থেকে টাকা বাঁচিয়ে ঐ রাস্তাটা করা যায় কি না সেটা চিন্তা করছি। তিনি এথেলবাড়ী রাস্তা সম্পর্কে যা বলেছেন আমি তাকে জানাচ্ছি যে প্রাথমিক কাজ যা হওয়া দরকার তার শতকরা ৯৯ ভাগ ইতিমধ্যে হয়ে গেছে; মেটেরিয়ালস বা মালপত্র যা কেনা দরকার তার প্রায় শতকরা ৮০ ভাগ কেনা হয়ে গেছে এবং ল্যাণ্ড একুইজিশানের শতকরা ৯০ ভাগ হয়ে গেছে এবং এই সব প্রাথমিক কাজ করতে যে টাকা এই রাস্তার জন্য বরাদ্দ ছিলো সেই টাকা প্রায় শেষ হয়ে গেছে। ১ লক্ষের কিছু বেশী টাকা মাত্র আমার হাতে আছে। তাই দিয়ে রাস্তা করতে হবে। সুতরাং যা টাকা আছে আমাকে তাই দিয়ে যা হয় তাই করতে হবে। কলকাতার এ্যাপ্রচ্ রোড সম্পর্কে ডঃ নলিনাক্ষ সান্যাল মহাশয় বলেছেন। আমি মনে করি এগুলি হওয়া দরকার। শুধু বড় বড় রাস্তা কলকাতার বাইরে করলেই হবে না। দ্বিতীয় হুগলী সেতু হচ্ছে ৩ লেন করুন, বা ৪ লেন করুন। ব্রীজ পার হয়ে মোটর কলকাতায় ঢুকলেই বটলনেক হবে। কারণ এতো গাড়ী যাবে কি করে? এই এ্যাপ্রোচ রাস্তা সম্পর্কে আমরা ওয়ার্ল্ড ব্যাংকের সঙ্গে কথাবার্তা বলছি, মেট্রোপোলিটন অর্গানাইজেশানের সঙ্গেও কথাবার্তা বলছি, ডেভলপমেন্ট বিভাগের সঙ্গেও কথাবার্তা বলছি। আমাদের শক্তি সামর্থ্যের উপর নির্ভর করে এই কাজ করার চেষ্টা করা হবে।

[7-35—7-45 p.m.]

অনেকে ব্যাড কোয়ালিটি রিপেয়ারের কথা বলেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আগেই বলেছি এসম্পর্কে, আপনি জানেন, বাংলাদেশের রাস্তা সর্বনিম্নপ্রস্থ হচ্ছে ৮ ফুট, সর্বোচ্চ প্রস্থ

১০০´১৫০ ফিটও আছে। এই ৮ ফুট ওয়াইডেথ রাস্তার হিসাব ধরলে এক মাইল রাস্তা মেরামত করতে ৭ হাজার টাকা লাগে। তাহলে মেরামতের জন্য দরকার ৪ কোটি ৬৯ লক্ষ প্রতি বছরে। পেয়েছি কত? রিভাইজড বাজেটে ৩ কোটি ২২ লক্ষ ১৫ হাজার টাকা; ১৯৭০-৭১ সালে পেয়েছি ৩ কোটি ২২ লক্ষ ৩০ হাজার টাকা এই নর্ম্যাল রিপেয়ার করতে। It means roughly 50% of the total requirement has been provided for। কংগ্রেস আমলে যেরকম সাবষ্ট্যাণ্ডার্ড রাস্তা তৈরী হয়েছে তাতে বিরাট বিরাট গর্ত হয়ে গেছে, রাস্তা আর রাস্তা নেই, সেটা লাঙ্গলচষা মাঠের মত হয়ে গেছে। ডঃ সান্যালের দল কংগ্রেস এত খারাপ কাজকর্ম করলে, এত চুরি চামারি করলে কি করবো? পার্টি ফাণ্ডের জন্য কণ্ট্রাকটারদের কাছ থেকে ভাগ কম নিলে হয়ত রাস্তার এতটা দৈন্যদশা হত না। তবে এই অবস্থা কিছুটা ঠেকাতে পেরেছি; সব পারিনি। আপনাদের বাঁ হাতের কারবার টাকা অত সহজ নয়। Dr. Sanyal will bear me out that situation has inproved। আগে রাস্তার অবস্থা যা ছিল এখন তার চেয়ে ভাল হয়েছে কি বলুন।

নেক্সট পয়েন্টা ল্যাণ্ড এ্যাকুইজিসানের কমপেনসেসানের কথা বলেছেন জগদীশবাবু। আপনি আমাকে পার্টিকুলার কেস দিন—I shall look into the matter and see that compensation money is paid as early as possible. তারপরে এক এনক্রোচমেণ্টের কথা বলেছেন। লাল ঝাণ্ডা উঠিয়ে নাকি সকলে রাস্তা এনক্রোচ করে বসে আছে। আমি জিজ্ঞাসা করি আমাদের সময়ে কত এনক্রোচ হয়েছে? কংগ্রেসী সদস্যরা একটু দয়া করে দেখবেন কি তাঁদের আমলে কত এনক্রোচমেণ্ট হয়েছিল। প্রায় ২৭ হাজার। আমি এসম্পর্কে ষ্ট্যাটিসটিক্স যোগাড় করেছি, কংগ্রেস যা করেনি। আমাদের আসার পর যেসব এনক্রোচমেণ্ট হয়েছে তাদের তুলে দিচ্ছি এবং দেবও। আমার তো পুলিশ নাই, পুলিশের সাহায্যে তোলা হচ্ছে। তাতে দেরী হচ্ছে আর যারা আমাদের ক্ষমতায় আসার আগে থেকে আছে তাদের মধ্যে যারা বড়লোক, যারা নানারকম চুরি জোচ্চরি করে রোজগার করছে তাদের তুলে দেওয়া হবে এবং যারা গরীব লোক তাদের রাখা হবে, এমনভাবে যে যাতে চলাচলের বিঘ্ন না ঘটে। একটা লাইসেন্স ফি তাদের জন্য ধার্য্য করে দিয়ে তাদের রেগুলারাইজ করে নেব। এতে রাজ্যের কিছু আয় বাড়বে এবং দুস্থ লোকও কিছু বাঁচবে। এই যে টাকা আসবে কোন পার্টিতে এ টাকা যাবে না, যে কংগ্রেস সরকারের সঙ্গে যুক্তফ্রন্ট সরকারের নীতির এই হল তফাত।

কেউ কেউ বলেছেন যে ক্যাজুয়্যাল লেবারদের পার্মানেন্ট কর। এতে যে খরচ বেড়ে যাবে সেটা একবার ভাবুন। তবে একটা কাজ করেছি যে ওয়ার্ক চার্জড ষ্টাফদের কোয়াসি পার্মানেণ্ট করেছি। এমন কেউ নাই যে তিন বছরের পর কোয়াসি পার্মানেন্ট হয়নি এবং ৫ বছরের চাকুরির পর পার্মানেণ্ট হয়নি।

কিন্তু যারা কণ্ট্রাক্টারের লোক, এই ক্যাজুয়েল লেবারদের যদি স্থায়ী করে দিই, তাহলে যখন আমাদের কাজ থাকবেনা তখনও এদের মাইনে আমাদের দিয়ে যেতে হবে। আজকে ১০ কোটির মধ্যে সাড়ে সাত কোটি টাকাই মাইনেতে বেরিয়ে যায়, এদের পারমেনেন্ট করলে রাস্তা তৈরী করার জন্য আমার একটি পয়সাও থাকবে না। সব মাইনে দিতেই চলে যাবে। আমি কণ্ট্রাক্টার সিষ্টেম বিলোপ করতে চাই, কিন্তু এই সমস্যাও আছে।

ডঃ সান্যাল ঠাট্টা করে বলেছেন—পূর্তমন্ত্রীর কাজ তো রাস্তা তৈরী করা সড়ক তৈরী করা, সেই সব তো করছেননা; নেই কাজ তো খৈ ভাজ—মূর্তি সরান মূর্তি বসান। তাঁর মতে লেনিন পর্য্যন্ত নেমে এসেছি, এবার বীরেন রায়টারদের মূর্তি প্রতিষ্ঠা করব কিনা জিজ্ঞাসা করেছেন।

আজিজুর রহমান সাহেব কংগ্রেস দলভুক্ত তিনি বলেছেন,—এই সব মূর্ত্তি সরিয়ে দিয়ে ইতিহাসের বিকৃতি ঘটাচ্ছি। কংগ্রেসদলের ইদ্রিশ সাহেব উপদেশ দিয়েছেন—এই সব করে চীপ পপুলারিটির দিকে না দিয়ে রাস্তা তৈরী করতে, এসব কথা শুনে আমি আশ্চর্য্য হইনি। হইনি এই কারণে যে, স্বাধীনতার আগে যারা ইংরেজের পা চাটতো, ক্ষমতা পাবার পর কংগ্রেস গদীতে বসলে মধুর লোভে মাছির মত এসে কংগ্রেসে যারা ঝাঁক বাঁধল সেই সব মানুষদের কাছে এর চেয়ে বেশী কিছু বড় জিনিস আশা করিনা। এটা তাঁদের চরিত্রের সঙ্গে সঙ্গতিপূর্ণ ফলে আশ্চার্য্য হবার কিছু নেই। এটা নেই কাজ তো খৈ ভাজ নয়। কোন্ স্বাধীন দেশে বিদেশী অত্যাচারী শাসকদের মূর্ত্তি বিরাজ করছে সাধারণের চোখের সামনে ? দুর্ভাগ্যের বিষয় বাংলাদেশে করেছিল কংগ্রেসী মন্ত্রীদের জন্য। বিদেশী সাম্রাজ্যবাদী শাসকদের মূর্ত্তি দূর করে দিয়েছি। কংগ্রেসীদের গায়ে জ্বালা এরজন্য হতে পারে। একজন বললেন ডেভিড হেয়ারের কথা। তিনি জানেননা, আমরা ইংরেজ জাতি বিরোধী নই, আমরা ইংরেজ সাম্রাজ্যবাদী শাসনের বিরুদ্ধে, তাই সাম্রাজ্যবাদীদের প্রতিনিধিদের মূর্তি দূর করে দিয়েছি। এতে ইতিহাসের বিকৃতি হয়েছে ? ইতিহাসের মানে কি ? ইতিহাস মানে কি রাজ রাজার জীবনী, কে কটা যুদ্ধ করেছিল, কার কটা মন্ত্রী ছিল, কটা উপপত্নী ছিল, কি কি কাজ করেছে, তার ফিরিস্তি সমাজ যে বিভিন্ন সোসাল ফোর্সেস এটা পরিবর্তন ঘটাচ্ছে তার ব্যাখ্যা দেওয়া হবে। মূর্তি সরালে কি ইতিহাস বিকৃতি হয় ? আমি তো মূর্ত্তিগুলিকে গঙ্গার জলে ফেলে দিইনি। তাদের গালিয়ে ব্রোঞ্জ তৈরী করে বিক্রী করিনি। রেখে দিয়েছি লোকচক্ষুর আড়ালে। ইতিহাসের ছাত্রদের শাসকদের ছবি দেখার দরকার যদি কোনদিন হয়, অথবা স্কুলের বইয়ে তাদের ছবি ছাপানর দরকার যদি কোনদিন হয় তাহলে সেখান থেকে ছবি তুলে নিয়ে যাবে। কলকাতার রাজপথের উপর মাথা উচু করে দাঁড় করিয়ে রেখে আমাদের অপমান করাবার কোন দরকার আছে কি ? এটা কি করে সহ্য করতে পারেন বুঝিনা। অক্টারলোনি মনুমেণ্ট, সাম্রাজ্যবাদী শাসক পররাজ্য নেপাল বিধ্বস্ত করেছিল। যে জেনারেল এই অপকর্ম করেছিল তার সম্মানে নিস্তুত স্তম্ভ, আজও থাকবে বলতে লজ্জা করেনা ? ২২ বছরের মধ্যে এগুলি কংগ্রেস সরিয়ে ফেলেনি আমি মনে করি না যে, এগুলি সরিয়ে আমি একটা মহান কাজ করেছি। মূর্ত্তি সরান অতি নগণ্য কাজ ; যে কাজ কংগ্রেসেরই করা উচিত ছিল সে তা করেনি। তাতেই বুঝা যায় যে এত নগণ্য কাজ করার উপযুক্ত নয় কংগ্রেস। বড় কাজতো দূরের কথা। ফলে কংগ্রেসী সদস্যদের মুখে এসব কথা সাজে না।

[7-45—7-52 p.m.]

রাস্তার প্রয়োজন, হাসপাতালের প্রয়োজন, টিউবওয়েলের প্রয়োজন, মানুষের হাজার রকম মেটিরিয়াল নিডস মেটাবার প্রয়োজন। কিন্তু মানুষ কি কেবল দেহ সর্ব্বস্ব ? তার মন নেই ? তার মনের খোরাক দেবেন না ? কাজেই রাস্তা থেকে মূর্তি সরিয়ে যদি কোলকাতা শহরে বিউটিফাই করি এবং তাঁদের মনের মধ্যে যে দেশপ্রেম আছে তার প্রতি শ্রদ্ধা জানাই তাহলে সেটা কি একটা নিন্দনীয় কাজ ? আপনারা তাহলে কিভাবে মানুষকে দেখেন ? মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমার মনে হয় কংগ্রেসীদের মধ্যে কাজ এ্যাপ্রিসিয়েট করার ক্ষমতা নেই। একটি মানুষ যদি দেশের স্বাধীনতার জন্য লড়তে গিয়ে প্রাণ দেয় তাহলে সেই ব্যক্তির দেশপ্রেমকে এপ্রিসিয়েট করবার মত এঁদের হৃদয় নেই, বোধ হয় চেতনা নেই।

মুসলিম লীগের সদস্যেরা থাকলে আমার সুবিধা হোত। আমি আর্কিওলজিক্যাল বিভাগকে পুরাতত্ত্বের দৃষ্টিতে দেখি, ধর্মীয় দৃষ্টিতে নয়। আমি নিজে নন-বিলিভার ; আমি ধর্ম বা দেবদেবীতে বিশ্বাস করি না। কিন্তু এই নন-বিলিভার হওয়ার মানে এই নয় যে, যাঁরা ধর্মে বা দেবদেবীতে

বিশ্বাস করেন তাঁদের ধর্মের উপর হাত দিতে হবে। আমরা বাংলাদেশের পুরাতন মন্দির, মসজিদ, মোল্ড, টোম্ব প্রভৃতি সংরক্ষণ করছি। কিন্তু কংগ্রেস ২২ বছর রাজত্ব করা সত্বেও বাংলাদেশের কোথায় কি পুরাবস্তু আছে তার একটা ডকুমেন্টেসন পর্যন্ত করেনি। আমরা এইমাত্র কয়েকমাস হোল এসেছি। তবুও আনন্দের সঙ্গে ঘোষণা করছি এবং আমি আমার বাজেট বক্তৃতাতেও বলেছি যে ৩১শে মার্চের মধ্যে ৪টি জেলার ডকুমেন্টেসন করে সুন্দর ভাল বই ছাপাতে পারব যার দাম হবে ২ টাকা। অবশ্য আপনাদের কাছ থেকে কোন দাম নেবনা, আপনাদের বিনা পয়সায় দেব। বাকী জেলার ডকুমেন্টেসন তাড়াতাড়ি শেষ করব। কংগ্রেস ২২ বছর রাজত্ব করেছে, কিন্তু তাঁরা একটা হিস্টোরিক্যাল মনুমেন্টও প্রিজার্ভ করেছেন কি ? তাহলেই দেখুন কি রকম কূপমণ্ডুক দৃষ্টিভঙ্গী। মরা পি, ডবলিউ, ডি বিভাগকে নাড়া দেবার চেষ্টা করা হচ্ছে এবং দেশের মানুষের বিভিন্ন দাবীকে পূরণ করবার চেষ্টা করা হচ্ছে। মুসলিম লীগের সদস্যেরা দাঙ্গা-বিধ্বস্ত মসজিদের কথা বলেছেন। এই মসজিদগুলি যদি পুরাকীর্তির দিক থেকে স্বীকৃত হয় তাহলে আমি নিশ্চয়ই তাদের সারাবার ব্যবস্থা করব। তাঁদের কাছে জানাচ্ছি এমনি কোন মন্দির, মসজিদ রক্ষা করা আমার কাজ নয়। যদি কোন পুরাতাত্বিক মূল্য থাকে তাহলে তা দাঙ্গা-বিধ্বস্ত হোক বা না হোক আমরা তাকে রক্ষা করব। আমরা যদি সেকুলারিজমে বিশ্বাস করি, ভারতবর্ষ যদি সেকুলার রাষ্ট্র হয় তাহলে এখানে কেন মসজিদ দাঙ্গা-বিধ্বস্ত হবে ? এই হোল আমার বক্তব্য। আমি আশা করি মাননীয় সদস্যদের সমস্ত প্রশ্নের উত্তর আমি দিয়েছি। আমার বলার মাধ্যমে যদি কোন সদস্য মনে কষ্ট পেয়ে থাকেন তাহলে আমি দুঃখিত। আমি কাউকে আঘাত দেবার জন্য কিছু বলিনি, সত্য উদ্ঘাটন করার জন্যই সব কথা আলোচনা করেছি মাত্র। এই কথা বলে সমস্ত কাট মোসন-এর বিরোধিতা করে আমার বাজেট গ্রহণ করবার জন্য আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি।

**Mr. Deputy Speaker :** I now put to vote all the cut motions under Grant No. 34.

The motion of Shri Sachindra Mohon Nandy that the amount of the demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Shri Subodh Chandra Maiti that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Debendra Nath Mahata that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Dr. Nalinaksha Sanyal that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Subodh Banerjee that a sum of Rs. 16,57,55,000 be granted for expenditure under Grant No. 34, Major Head : "50-Public Works", was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Now I put to vote the cut motion under Grant No. 51.

The motion of Dr. Nalinaksha Sanyal that theamount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Subodh Banerjee that a sum of Rs. 7,28,35,000 be granted for expenditure under Grant No. 51, Major Head : "103-Capital Outlay on Public Works", was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** I now put to vote the cut motion under Grant No. 32.

The motion of Dr. Nalinaksha Sanyal that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Subodh Banerjee that a sum of Rs. 1,84,99,000 be granted for expenditure under Grant No. 32, Major Head : "39-Miscellaneous Social and Development Organisations—Excluding Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes'', was then put and agreed to

**Mr. Deputy Speaker :** The House stands adjourned till 1 p. m. on Monday, the 9th March, 1970.

### Adjournment.

The House was accordingly adjourned at 7-52 p.m. till 1-00 p.m. on Monday, the 9th March, 1970, at the Assembly House, Calcutta

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Monday, the 9th March 1970, at 1 p. m.

**Present** :

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 21 Ministers and 151 Members.

### Unstarred Questions

(To which written answers were laid on the table)

### ইঞ্জিনীয়ারিং ও কারিগরী বিদ্যালয়গুলিতে ছাত্র ভর্তির সংখ্যা

**497.** (Admitted question No. 748.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়** : শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে ইঞ্জিনীয়ারিং ও কারিগরী বিদ্যালয়গুলিতে গত তিন বৎসরের প্রত্যেক বৎসরে ছাত্র ভর্তির সংখ্যা কত ?

**The Minister for Education** :

| | | ১৯৬৭-৬৮ | ১৯৬৮-৬৯ | ১৯৬৯-৭০ |
|---|---|---|---|---|
| ইঞ্জিনিয়ারিং কলেজ | ... | ১,৬০০ | ১ ৪২৪ | ১,৩২১ |
| কারিগরী বিদ্যালয় | ... | ৩,৮৬৪ | ২,৮৮৭ | ২,৩৪৯ |

### মৎস্যজীবীদের ঋণ ও অনুদান প্রদান

**498.** (Admitted question No. 1076.)

**শ্রীসনৎকুমার রাহা** : মৎস্য বিভাগের মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মৎস্যজীবীদের ১৯৬৯-৭০ সালের ডিসেম্বর মাস পর্যন্ত কত টাকা অনুদান ও ঋণ দেওয়া হইয়াছে ?

**The Minister for Fisheries :**

বরাদ্দকৃত ৬,৭৫,০০০ টাকা ঋণ ও ২,৭৫,০০০ টাকা অনুদানের মধ্যে ডিসেম্বর মাস অবধি ৬০,০০০ টাকা বিলি হইয়াছে। এই বৎসরের মার্চ মাসের মধ্যে সমস্ত টাকা বিলি হইয়া যাইবে বলিয়া মনে হয়।

## বিভিন্ন জেলায় গভীর নলকূপ

**499.** (Admitted question No 1103.)

**শ্রীনিতাইপদ সরকার ঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলায় কতগুলি গভীর নলকূপ আছে ;

(খ) উক্ত নলকূপগুলির মধ্যে কতগুলি অকেজো অবস্থায় আছে ; এবং

(গ) কি কারণে উক্ত নলকূপগুলি অকেজো হইয়া রহিয়াছে ?

**The Minister for Agriculture and Community Development :**

(ক) মোট ১,৫৪৩টি

| জেলার নাম | নলকূপের সংখ্যা |
|---|---|
| নদীয়া ... ... ... | ৪৪৯ |
| ২৪-পরগণা ... ... ... | ১৬৪ |
| মুর্শিদাবাদ ... ... ... | ২৩৩ |
| হুগলী ... ... ... | ১২২ |
| হাওড়া ... ... ... | ১৮ |
| বর্দ্ধমান ... ... ... | ১৮২ |
| বীরভূম ... ... ... | ২৬ |
| মেদিনীপুর ... ... ... | ৬৭ |
| বাঁকুড়া ... ... ... | ৫৯ |
| মালদা ... ... ... | ৮২ |
| কোচবিহার ... ... ... | ১৫ |
| জলপাইগুড়ি ... ... ... | ৩৩ |
| পশ্চিম দিনাজপুর ... ... ... | ৯২ |
| দার্জ্জিলিং ... ... ... | ১ |
| মোট— | ১,৫৪৩ |

(খ) শক্তি সংযোজিত ১,৩৭৬টি নলকূপের মধ্যে ১৪টি বর্ত্তমানে অকেজো অবস্থায় আছে।

(গ) নলকূপগুলি বিকল হওয়াতে অকেজো হইয়া রহিয়াছে। শীঘ্রই মেরামতি কাজে হাত দেওয়া হইবে।

### Construction of a Canal through the Panagarh Base

**500.** (Admitted question No. 1314.) **Shri PHAKIR CHANDRA ROY :** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) Whether the survey undertaken last year with the permission of the Military Authority of the Panagarh Base in the district of Burdwan for the construction of a proposed canal through the said base has been completed ;

(b) if not, the reasons thereof; and

(c) What action has since been taken by the Government to complete the survey?

**The Minister for Irrigation and Waterways** : (a) No.

(b) Due to delay in obtaining clearance from the authorities of Panagarh Military Base.

(c) The survey is continuing and is expected to be completed by 15th March, 1970.

## মেদিনীপুর জেলার গনকবাঁদি অঞ্চলে বৈদ্যুতিকরণ

**501.** (Admitted question No. 1417.)

**শ্রীসরোজ রায়ঃ** শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর জেলার গড়বেতা রেলওয়ে ষ্টেশনের নিকটস্থ ব্যবসাপ্রধান এলাকা গনকবাঁদি অঞ্চলে বৈদ্যুতিকরণের যে প্রস্তাব আছে তাহা কবে নাগাদ চালু করা হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Commerce and Industries** :

এই কাজ ইতিমধ্যেই হাতে লওয়া হইয়াছে। কিন্তু রেলওয়ে ক্রসিং থাকার দরুন রেল কর্তৃপক্ষের অনুমতি প্রয়োজন, সেইজন্য কাজ শেষ হওয়া সম্পর্কে এখন নির্দিষ্টভাবে কিছু বলা সম্ভবপর নয়।

## গড়বেতা থানায় কাগজ কল নির্মাণের পরিকল্পনা

**502.** (Admitted question No. 1420.)

**শ্রীসরোজ রায়ঃ** শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গড়বেতা থানা এলাকা হইতে কাগজ প্রস্তুতের কাঁচামাল হিসাবে বাঁশ, সাবুই ঘাস ও ইউক্যালিপটাস ও আকাশমনি গাছ প্রতি বছর পশ্চিমবাংলার বিভিন্ন কাগজ কলে ও বাংলার বাহিরের কাগজ কলগুলিতে ব্যবহারের জন্য লইয়া যাওয়া হয়;

(খ) সত্য হইলে, এ এলাকায় কাগজকল নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) থাকিলে কবে নাগাদ স্থাপন করা যাইতে পারে বলিয়া আশা করা যায়?

**The Minister for Commerce and Industries** :

(ক) পশ্চিমবঙ্গের কাগজকলগুলি ইহাদের কাঁচামাল, যথা বাঁশ, সাবুই ঘাস ইত্যাদির জন্য প্রধানতঃ অন্য প্রদেশ হইতে যোগানের উপর একান্তভাবে নির্ভরশীল। এমতাবস্থায় গড়বেতা থানা হইতে বাংলার বাহিরের কাগজকলগুলিতে বাঁশ, সাবুই ঘাস ইত্যাদি লইয়া যাওয়ার কথা অমূলক বলিয়া বিবেচিত হইতে পারে।

(খ) যদিও এ এলাকায় কাগজকল নির্মাণের জন্য কোন পরিকল্পনা বর্তমানে সরকারের নাই ইহা উল্লেখ করা যাইতে পারে যে, পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন কর্পোরেশন ঝাড়গ্রাম এলাকায় একটি ছোট কাগজ কল স্থাপনের ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করিতেছেন।

(গ) প্রশ্ন উঠে না।

### গড়বেতা থানায় হেলথ সেণ্টারের বৈদ্যুতিকরণ

**503.** (Admitted question No. 1436.)

**শ্রীসরোজ রায়ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, গড়বেতা থানা হেলথ সেণ্টারে বৈদ্যুতিকরণের কাজ কতদিনে সুরু হইবে ?

**The Minister for Commerce and Industries :**

সংশ্লিষ্ট বিভাগ গড়বেতা থানা হেলথ সেণ্টারে বৈদ্যুতিকরণের ব্যাপারে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের নিকট কোনরূপ রিকুইজিশন প্রেরণ করেন নাই।

### বেসরকারী হিমঘরের সংখ্যা

**504.** (Admitted question No. 1573.)

**শ্রীকুমুদরঞ্জন মণ্ডলঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বেসরকারী হিমঘরের সংখ্যা কত ; এবং

(খ) এই বেসরকারী হিমঘরগুলি হইতে লাইসেন্স ফি বাবদ সরকারের বাৎসরিক কত আয় হয় ?

**The Minister for Ariculture and Community Development :**

(ক) বর্তমানে যাহা হিসাব পাওয়া গিয়াছে তাহাতে দেখা যায় ১৩৬টি বেসরকারী হিমঘর লাইসেন্স লইয়াছে বা লাইসেন্স পাইবার জন্য দরখাস্ত করিয়াছে।

(খ) • লাইসেন্স পাঁচ বৎসরের মেয়াদে দেওয়া হয়। এ পর্যন্ত লাইসেন্স ফি বাবদ ২৫,০৪০ টাকা আদায় হইয়াছে। পশ্চিমবঙ্গ হিমঘর আইন, ১৯৬৬, গত ১লা মে ১৯৬৯ হইতে বলবৎ করা হইয়াছে।

### কুমরুন অঞ্চল পঞ্চায়েত পরিচালিত ডিসপেনসারী

**505.** (Admitted question No. 1608.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) মুর্শিদাবাদ জেলার কুমরুন অঞ্চলের কোগ্রাম, ফতেচন্দ্রপুর এলাকায় অঞ্চল পঞ্চায়েত পরিচালিত একটি ডিসপেনসারী হইতে জনসাধারণকে ঔষধ বিতরণ করা হয়, অবগত আছেন কি ;

(২) সরকার কি এই ডিসপেনসারীটিকে সাহায্য করিবার জন্য কোন আবেদন পাইয়াছেন ; এবং

(৩) এরূপ ডিসপেনসারীগুলিকে সাহায্য দেওয়া সম্পর্কে সরকারের নীতি কি ?

**The Minister for Panchayats :**

(১) হ্যাঁ।

(২) পঞ্চায়েত বিভাগ কোন আবেদন পায় নাই।

(৩) এই নীতি স্বাস্থ্য দপ্তর কর্তৃক নির্ধারিত হয়।

**Re-sinking of tubewells with local assistance**

**506.** (Admitted question No. 1640) **Shri PHAKIR CHANDRA ROY :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) if the scheme of re-sinking tubewells with local assistance is still in force ; and

(b) if the reply to (a) be in the affirmative the number of tubewells so sunk in different districts during (i) 1967-68, and (ii) 1968-69 ?

**The Minister for Health :** (a) No.

(b) Does not arise.

**Number of tubewells and masonry wells sunk under the contributory schemes**

**507.** (Admitted question No. 1639.) **Shri PHAKIR CHANDRA ROY :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state, the number of tubewells and masonry wells sunk in different districts during 1968-69 under the contributory schemes ?

**The Minister for Health :** No work under contributory scheme is performed by the Health Department.

**মুর্শিদাবাদ জেলায় গভীর নলকূপের সাহায্যে আবাদীকৃত জমি**

**508** (Admitted question No. 811.)

**শ্রীআজিজুর রহমান :** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলার রানীনগর, ডোমকল ও জলঙ্গী থানার বর্তমান খারিফ মরশুমে কত পরিমাণ (মশুর, ছোলা, যব ও গম-এর) জমি গভীর নলকূপের সেচ সাহায্যে আবাদ হইয়াছে ?

**The Minister for Agriculture and Community Development :**

এই বিষয়ে একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

**মুর্শিদাবাদ জেলার বিভিন্ন ব্লকে গ্রুপ লোন, সি পি লোন ইত্যাদি বণ্টন**

**509.** (Admitted question No. 905.)

**শ্রীআজিজুর রহমান :** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৯-৭০ আর্থিক বৎসরে মুর্শিদাবাদ জেলার ১নং রানীনগর, ২নং রানীনগর, জলঙ্গী ও ডোমকল ব্লকে গ্রুপ লোন, সি পি লোন, ফার্টিলাইজার লোন, ক্ষুদ্র সেচ প্রকল্পের লোন ও রিক্লেমেশান অফ ওয়েষ্ট ল্যাণ্ড লোন বিলির জন্য প্রত্যেক খাতে কত টাকা মঞ্জুর করা হইয়াছে ; এবং

(খ) উহার মধ্যে প্রত্যেক খাতে এ পর্যন্ত কত বণ্টন করা হইয়াছে ?

**The Minister for Agriculture and Community Development :**

(ক) ও (খ) এই বিষয়ে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## চাকদহ থানার বিভিন্ন অঞ্চলকে সরকারী অনুদান

**510.** (Admitted question No. 970.)

**শ্রীসুবলচন্দ্র মণ্ডল ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, নদীয়া জেলার চাকদহ থানার অন্তর্গত চাঁদুরিয়া, রাউতাড়ী, মদনপুর, সরাটি, সগুনা এবং কাঁচড়াপাড়া অঞ্চলের কোন্ অঞ্চলকে গত ১৯৬৬-৬৭, ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে কত টাকা করিয়া সরকারী অনুদান দেওয়া হইয়াছিল ?

**The Minister for Panchayats :**

এ সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## পাম্প সেট বিক্রয়ের সংখ্যা

**511.** (Admitted question No. 1142.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৬৯-৭০ সালে পশ্চিমবঙ্গে অনুমোদিত কোন্ কোন্ পাম্প সেট কত সংখ্যক বিক্রয় হইয়াছে ?

**The Minister for Agriculture and Community Development :**

এই বিষয়ে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

[1-00—2-35 p.m.]

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি গলায় বস্ত্র দিয়ে বলছি আপনি ঐতিহাসিক রুলিং দিয়ে ওঁদের মন্ত্রীত্বকে বজায় রাখুন।

Mr. **Speaker** : The Hon'ble Chief Minister requested me for my permission to make a statement. He may please do so now.

**শ্রীঅজয়কুমার মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামী ১৬ তারিখে কিংবা তারও পূর্বে আমি মুখ্যমন্ত্রীর পদ ত্যাগ করার জন্য স্থির করেছি। বাজেট আলোচনা চলছে। এই সম্বন্ধে কোন ব্যবস্থা করার থাকলে আপনি অনুগ্রহ করে সে ব্যবস্থা করতে পারেন।

Mr. **Spraker** : In view of what the Hon'ble Chief Minister has stated and as the House is in the midst of the annual financial business, I call a meeting of the Business Advisory Committee of he House immediately during the period of adjournment of the House and in that meeting I invite the Leader of the Opposition, the Deputy Chief Minister and other Members of the House who are standing invitees and certainly the Chief Minister is also included. I, therefore, request all Honourable Members of the Business Advisory Committee and the special invitees mentioned, to meet in my Chamber at 1-30 p.m.

The House stands adjourned for one and a half hour.

(At this stage the House was adjourned for one and a half hour.)

(After Adjournment.)

[2-35—2-41 p.m.]

**Mr. Speaker :** Honourable Members, the Business Advisory Committee met in my Chamber but no decision has been arrived at and as such I have no report to make.

There will be no questions today because the question hour is already over.

There will be no calling attention matters or mention cases today.

I have received a notice of an adjournment motion on the subject of kidnapping for murder and causing injuries to a number of persons by a group of Nuxalities in Calcutta on 7- -70 from Shri Santosh Kumar Roy. The matter can be raised under Police budget shortly and as an early parliamentary opportunity is being available consent is, therefore, withheld.

Honourable Member may kindly read the text for the motion.

**শ্রীআবদুস সাত্তার ঃ** অন এ পয়েণ্ট অব অর্ডার, স্যার, আজকে যে প্রোগ্রাম ছিল তাতে কোশ্চেনস ছিল। আপনি যেটা বলেছেন কোশ্চেন আওয়ার ইজ ওভার তাতে কোন বিজনেস না করে কোশ্চেন আওয়ার ইজ ওভার হয় না এবং প্রিভিলেজ অব দি হাউস অর দি মেম্বারস তাতে বঞ্চিত করা হচ্ছে। অতএব কোশ্চেন হতে হবে। আপনি প্রথমেই এসে হাউস এ্যাডজোর্ন করে দিয়েছেন এবং তার ফলে মেম্বারদের কোন অপারচুনিটি দেওয়া হয়নি যাতে মেম্বাররা কোশ্চেন করতে পারেন এবং মিনিষ্টাররা তার রিপ্লাই দিতে পারেন।

**মিঃ স্পীকার ঃ** কোন সারকামসট্যান্সে হয়নি এটা সকলেই জানেন এবং এই রকম ইনসট্যান্স অনেক আছে যে যদি কোন কারণে কোশ্চেন আওয়ার ওভার হয়ে যায় বিজনেস চলাকালীন তাহলে কোশ্চেন আওয়ার হয় না। সেই রকম সিচুয়েশান এ্যারাইজ করেছে এবং তার জন্যই আপনারা দেখেছেন বিজনেস এ্যাডভাইসারি কমিটির সভা হয়েছিল। সুতরাং আপনার প্রিভিলেজ কোশ্চেন এ্যারাইজ করে না।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** ফার্স্ট আওয়ার ইজ কোশ্চেন আওয়ার। হাউস মিট করার দু মিনিটের মধ্যেই হাউস এ্যাডজোর্ন হয়েছে এবং এখন এই হাউস মিট করছে বলে this should be taken as the first hour of the House. সুতরাং আপনি যেটা বলছেন যে এটা ল্যাপ্স করেছে তা ল্যাপ্স হয় না। This should be regarded as the first hour of the House.

**Mr. Speaker.** Now, Shri Santosh Kumar Roy may kindly read the text of his motion.

**Shri Santosh Kumar Roy** : Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,—

That one youngman was kidnapped from busy road of Calcutta—rendered unconscious by anaesthetics and tied in the limbs like an animal and was being carried by a car through the main road of Calcutta. Whence challenged by the traffic police the miscreants reported to be Naxalities started hurling bombs and brandishing revolvers towards the resisting men resulting in the brutal and cruel murder of three innocent passersby and injury to twelve others on 7th March the incident proves absolute lawlessness prevailing in the State of West Bengal and a clear instance of prehistoric barbarism.

**ডঃ জয়নাল আবেদিন ঃ** আমি আপনার কাছে নিবেদন করছি আপনি যে সিদ্ধান্ত নিয়েছেন তাতে মেম্বাররা বঞ্চিত হচ্ছে for no fault of the Members themselves. সেই

জন্য বলছি কোশ্চেন সম্বন্ধে আপনি এ্যালাও করুন এবং আপনি এই রুলিং দিন যে কোশ্চেনগুলো হল না তার ফেট কি হবে?

**মিঃ স্পীকার ঃ** কোশ্চেনের এ্যানসারগুলো সমস্ত টেবিলে দিয়ে দেওয়া হয়েছে এবং আজ আর কিছু পারা যাচ্ছে না। আপনারা দেখেছেন কোশ্চেন আওয়ার ওভার হয়ে গেলে আর কিছু হয় না।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** কোশ্চেন আওয়ার ওভার হয়ে গেল কিন্তু কোশ্চেনগুলোর ফেট কি হবে?

**মিঃ স্পীকার ঃ** হেল্ড ওভার হবে। Now we take up financial business I call upon Dr. Kanailal Bhattacharya, the Hon'ble Minister for Agriculture, to move his Demand for Grant.

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমরা জানতে পারলাম আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আগামী ১৬ই মার্চের মধ্যে পদত্যাগ করছেন। ১৬ই মার্চের মধ্যে পদত্যাগ করলে আমরাও আর মন্ত্রী থাকছি না। সেইজন্য আমি বলতে চাচ্ছি যে যেহেতু আমরা আগামী ১৬ই মার্চের পর আর মন্ত্রীসভার সদস্য থাকছি না এবং তারপরে এই হাউস অন্য কোন মন্ত্রীসভা নির্বাচিত করতে পারেন, কাজেই আমাদের পক্ষ থেকে এই বাজেট সকলের সামনে পেশ করে এই সম্পর্কে যদি অভিমত চাওয়া হয় ......

**শ্রীনেপালচন্দ্র রায় ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, উনি গ্রান্ট মুভ না করে অন্য কথা বলছেন।

**মিঃ স্পীকার ঃ** উনি কি বলছেন আগে শুনুন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** তাহলে সেটা ন্যায়সঙ্গত হবে বলে মনে করি না। আমি আগামীতে যদি কোন সরকার আসে তাদের কোন রকম হাত বেঁধে রাখতে চাইনা। কাজেই আমি আজকে এই গ্রান্ট মুভ করতে চাইনা।

**Mr. Speaker** : Will the Chief Minister move the Grant ?

**Shri Ajoy Kumar Mukhopadhyay** : No.

**Mr. Speaker** : There is no business before the House today. The House stands adjourned till 1 p.m. to-morrow.

**Adjournment**

The House was accordingly adjourned at 2-41 p. m. till 1 p. m. on Tuesday, the 10th March, 1970, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Tuesday, the 10th March 1970, at 1 p. m.

**Present :**

Mr. Speaker (Shri BEJOY KUMAR BANERJEE) in the Chair, 21 Ministers, 1 Minister of State and 174 Members.

[1-00—1-10 p.m.]

**Mr. Speaker :** Starred question No. *540.

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** মাননীয় স্পীকার মহাশয়, গতকল্য বিধান সভায় মুখ্যমন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন তারপর আমাদের মন্ত্রীমণ্ডলীর অস্তিত্ব আছে কিনা এবং মন্ত্রীমণ্ডলীর আমরা সদস্য আছি কিনা এবং সেই হিসাবে কাজ করতে পারি কিনা সে সম্পর্কে আমরা পরিষ্কার বুঝতে পারছি না। ক্যাবিনেটেও সে সম্পর্কে কোন সিদ্ধান্ত নেওয়া হয়নি। সেজন্য আজকে এই প্রশ্ন-উত্তরে যোগদান করতে পারছি না।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় ঃ** স্যার, আমরা মন্ত্রীমহাশয়ের কথা ঠিক বুঝতে পারলাম না। তিনি আজকে মাইনে নিচ্ছেন কিনা, তিনি আজকে সরকারী গাড়ী ব্যবহার করছেন কিনা, তিনি আজকে সরকারের হাউস এ্যালাউন্স নিচ্ছেন কিনা। He is getting the salary. হাউস এ্যালাউন্স নিচ্ছেন কিনা। The Minister is legally in existence. তাহলে তিনি আজকে প্রশ্নের উত্তর দেবেন না কেন? স্পীকার মহাশয়, মন্ত্রীমহাশয় সরকারের মাইনে নেবেন, সরকারের গাড়ী চড়বেন, বাড়ী ব্যবহার করবেন, তাহলে প্রশ্নের উত্তর দেবেন না কেন। একথা কি করে বললেন যে, আমাদের সরকার আছে কিনা জানিনা। বাংলাদেশের মানুষের পয়সা নিয়ে এখানে আমরা ছিনিমিনি খেলতে আসিনি। এখানে কতকগুলি ব্যাপার আছে, আমি অনুরোধ করবো এইরকম দৃষ্টিভঙ্গী নিয়ে মাননীয় সদস্যরা এই জিনিষটিকে দেখবেন না। আমি কালকে এখানে ছিলাম না। আমি শুনেছি যে কাল মুখ্যমন্ত্রী বলেছেন ১৬ তারিখের পূর্বে উনি পদত্যাগ করবেন, কিন্তু এখনও তিনি পদত্যাগ করেননি এবং মন্ত্রীসভাও এখনও পদত্যাগ করেননি। বিধান সভা বজায় আছে, আপনিও বিধান সভার কাজ চালাচ্ছেন, এখনও পার্লামেণ্টারি ডেমোক্র্যাসি চলছে, বাংলাদেশের সরকারে কাজ চালাচ্ছেন রাইটার্স বিল্ডিংএ বসে, তাহলে এই বিধান সভায় কেন কাজ তাঁরা চালাবেন না, কেন এই বিধানসভা চলবে না। রাইটার্স বিল্ডিংএ কাজ চালাচ্ছেন,……

(তুমুল হট্টগোল)

**মিঃ স্পীকার ঃ** আর একবার ডাকি, দেখি কি হয়। এখানে অনেক কোশ্চেন আছে।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় ঃ** আমি অবশ্য আপনাকে বিব্রত করতে চাই না। এখানে আইনের অনেক প্রশ্ন আছে, অনেক বই আমি নিয়ে এসেছি, আমি বলতে চাই বাংলাদেশের বিধানসভার অধ্যক্ষ টুঁটো জগন্নাথ নয়, যদি উত্তর না দেওয়া হয় তাহলে ব্রিচ অব প্রিভিলেজ এ্যাণ্ড কনটেম্‌ট অব দি হাউস হয়। উনি বাই নট রিপ্লাইং টু এ কোশ্চেন কনটেম্প্‌ট অব দি হাউস করছেন, যার জন্য আপনি তাঁকে জেলে পাঠাতে পারেন, তাঁকে সাসপেণ্ড করতে পারেন, আপনার যথেষ্ট ক্ষমতা আছে।

( তুমুল হট্টগোল )

আমি বলবার চেষ্টা করছি, স্যার, এই যদি অবস্থা হয় তাহলে শোচনীয় পরিস্থিতি হবে। কারণ অবস্থা কি হচ্ছে ?

( তুমুল হট্টগোল )

**Mr. Speaker :** Starred question No. *540 is held over.

**Shri Siddhartha Shankar Roy :** এটা একটা Serious ব্যাপার। (Noise)

**Mr. Speaker :** উনি উত্তর দিচ্ছেন না—তা আমি কি করবো ? I cannot force the Minister to reply.

( হৈ চৈ, গোলমাল )

**Shri Amalendralal Roy :** স্যার, আমি point of order তুলেছি, ওঁকে বসতে বলুন। উনি আমাদের প্রিভিলেজ নষ্ট করছেন।

**Mr. Speaker :** আমি ওঁর point of order-এর জবাব দিচ্ছি। আপনি বসুন, চেঁচিয়ে লাভ কি !

( গোলমাল )

**Shri Siddhartha Sankar Roy :** আমি এই point of order তুলে দৃষ্টান্তস্বরূপ বলেছিলাম, আমি আইনের বইও এনেছি, তা থেকেও বুঝতে পারবেন, যথেষ্ট ক্ষমতা আপনার আছে। সে সম্বন্ধে এখন আমি আলোচনা করছি না। আমি শুধু বলছি হাউসের এখানে কোশ্চেন পেপারে লেখা আছে মন্ত্রী উত্তর দেবেন। কিন্তু মিনিষ্টার যে কারণ দেখিয়ে উত্তর দিতে refuse করছেন, তা যুক্তিসঙ্গত নয়। আজও রাইটার্স বিল্ডিংসে সরকার চলছে, আর এখানে এসেম্বলীতে সরকার চলবে না—এ হতে পারে না। এজন্য উনি আপনাকে অবমাননা করছেন। আপনি হুকুম দিন, তাঁকে উত্তর দিতে হবে। ( হট্টগোল··· )

**Mr. Speaker :** আমি দেখছি······( গোলমাল··· )

**Shri Abdus Sattar :** স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি—উনি যে ইচ্ছাপূর্বক উত্তর দিলেন না, না দিলে কি হয়। সে সম্বন্ধে May's Parliamentary Practice বইতে বলা হয়েছে—

Disobedience to the orders of either House, whether such orders are of general application or require a particular individual to do or abstain from doing a particular act, or contravention of any rules of either House is a contempt of that House.

আপনি একটি প্রশ্ন ডেকেছেন। আর মন্ত্রীমশায় willingly তার উত্তর দিচ্ছেননা। এখানে বলা হয়েছে disobedience to the rules or orders of either House. That is a contempt of the House.

**Mr. Speaker** : আপনি ওটা দেন—আমি দেখছি। মন্ত্রী যদি উত্তর না দেন, তাহলে আমি এখানে তাঁকে দিয়ে উত্তর দেওয়াতে পারি না।

**Shri Kashikanta Maitra** : On a point of clarification, আমি সবিনয়ে জানতে চাই, এই যে procedure রয়েছে, আমরা কোশ্চেন পেপার পেয়েছি—এতে পনের কি বিশটা রয়েছে, আপনি প্রথমে ascertain করে নিবেন Treasary Bench থেকে মন্ত্রীরা তার উত্তর দেবেন কিনা এবং উত্তর দেওয়া তাঁরা যুক্তিযুক্ত মনে করেন কিনা ? আপনি এক একজনকে ডাকছেন, এক একজন সদস্য দাঁড়াচ্ছেন—আর ওদিকে মন্ত্রীদের কাছ থেকে কোন উত্তর পাওয়া যাচ্ছেনা। এরকম farce করে কোন লাভ নাই।

**Mr. Speaker** : একজনকে ডাকলে কি করে বুঝবো—কে উত্তর দেবেন, বা কে উত্তর দেবেন না। আর একজনকে ডেকে দেখি—তিনি উত্তর দেন কিনা।

**Shri Kashikanta Maitra** : It stands to commonsense that instead of asking every honourable Member to stand up and put his question and asking the Minister in charge to answer whether it is possible for him to give the answer—whether this procedure will be of any good.

আপনি তো বলতে পারেন, উনি উত্তর দিচ্ছেন না যখন, এই অবস্থায় আমি আর প্রশ্ন রাখছিনা।

**Mr. Speaker** : আমি কি করে জানি—উনি উত্তর দেবেন কিনা। আমি তো Business Adisory কমিটির মত প্রশ্ন তুলছি, দেখি কে উত্তর দেন।

**Shri Abdus Sattar** : ওঁরা ইচ্ছাপূর্বক উত্তর দিচ্ছেন না। আপনাকে disobey করছেন, উনি উত্তর দেবেন না, এটা তো হতে পারে না।

**Mr. Speaker** : তাহলে কি হাউস বন্ধ করে দেব নাকি, উনি উত্তর দিচ্ছেন না বলে ?

[1-10—1-20 p. m.]

**Shri Abdus Sattar** : স্যার, উনি ইচ্ছপূর্বক উত্তর দিচ্ছেন না। Why are you there ? You are there to conduct the business of the House.

**Mr. Speaker** : উনি উত্তর না দিলে আমি কি করবো ?

**শ্রীগোপাল বসু** ঃ স্যার, গতকাল যা হয়েছে তারপর সমস্ত ব্যাপারটাই এমব্যারাসিং। কাজেই এই অস্থির অবস্থার মধ্যে কোন কিছু করা সম্ভব নয়।

( চারিদিকে তুমুল হট্টগোল )

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়** ঃ আপনি যে কথা বললেন—আপনি কি সেটা মেনে নিলেন যে মন্ত্রীসভা আছে কিনা সেটা ঠিক নেই।

**Mr. Speaker :** If the Hon'ble Minister does not reply, then I shall have to take some other question.

(Noise and interruptions)

**Shri Abdus Sattar** : আপনি কি বলছেন—Refusal is tantamount to the contempt of the House.

**Mr. Speaker :** I have no power to force any Minister to reply.

**Shri Abdus Sattar** ; Willy-nilly he refused to answer. Thereby he has disobeyed the order of Mr. Speaker.

(Noise and interruptions)

**Dr. Zainal Abedin** ; আপনি ওঁকে জেলে পাঠান।

**Mr. Speaker** : If this sort of things continues because of the misunderstanding, then what can I do ?

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় ঃ** অধ্যক্ষ মহাশয়, আমি যদি উঠে বলি যে আমি আপনার কথা শুনব না, আপনি নিশ্চয়ই আমাকে এই হাউস থেকে তাড়িয়ে দিতে পারেন, জেলে পাঠাতে পারেন। আপনি মন্ত্রীমহাশয়কে বলুন কোশ্চেনের উত্তর দিতে।

( তুমুল হট্টগোল )

**মিঃ স্পীকার ঃ** Starred question No. *541 of Shri Amalendralal Roy.

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে ডেকেছেন কিন্তু গতকাল মুখ্যমন্ত্রী এখানে যে বিবৃতি দিয়েছেন......

**মিঃ স্পীকার ঃ** আপনার কোশ্চেন বলুন, ওসব কিছু বলবেন না।

( তুমুল হট্টগোল )

**শ্রীআবদুস সাত্তার ঃ** স্যার, উনি এখানে বক্তৃতা দিতে পারেন না, ওঁকে কোশ্চেনটা মুভ করতে বলুন।

**মিঃ স্পীকার ঃ** During the question hour there cannot be any discussion, please move your question.

**শ্রীঅমলেন্দ্রলাল রায় ঃ** আপনি ওঁদের দয়া করে থামতে বলুন, ওঁরা যদি থামেন, চুপ করেন তাহলে ভাল হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল মুখ্যমন্ত্রী এই সভায় যে বিবৃতি দিয়েছেন সেই বিবৃতি দেয়ার পর আজকে আর আমি এখানে এই প্রশ্ন উত্থাপন করতে চাই না।

**মিঃ স্পীকার ঃ** I have got a letter. The question is held over.

( তুমুল হট্টগোল )

**শ্রীবিজয়সিং নাহার ঃ** স্যার, আমি এখানে য়্যাডমিটেড কোশ্চেন নং ১৪২টা কল করছি—আমার এটা কল করার অধিকার আছে।

**মিঃ স্পীকার ঃ** You have not taken my permision. It is Mr. Roy's question, how can you move it ?

**শ্রীবিজয়সিং নাহার ঃ** স্যার, যদি একজন মুভ না করেন তাহলে আমাদের অধিকার আছে মুভ করার। আপনি বারে বারে নিয়মের বিরুদ্ধতা করছেন, এটা প্রপার্টি অব দি হাউস.

**মিঃ স্পীকার ঃ** When the Member is present, you cannot take up his question.

( গোলমাল )

**শ্রীবিজয়সিং নাহার ঃ** স্যার আপনাকে তো বললাম উনি মুভ করছেন না। কাজেই আমি আপনার পারমিসান চাইছি এ্যাডমিটেড কোশ্চেন নং ১৪২।

( তুমুল গোলমাল )

**মিঃ স্পীকার ঃ** Now question No. *542 (pause) held over, Question Nos. *543, *544, *545, *546—held over. Next one—starred question *547.

**ডঃ জয়নাল আবেদিন ঃ** Sir, this is our question. With your permission, I call this question.

**মিঃ স্পীকার ঃ** নাউ, শিক্ষা বিভাগ তো হয়ে গেছে, উনি আর উত্তর দেবেন না। Has the Hon'ble Education Minister got to say anything once again ?

**শ্রীসত্যপ্রিয় রায় ঃ** স্পীকার মহোদয়, আমার বক্তব্য আমি আগেই বলেছি, এটার আর পুনরাবৃত্তি করার দরকার নেই।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** মিঃ স্পীকার স্যার, আমি কোশ্চেন ডেকেছি, মিনিষ্টার বলছেন যে আমি উত্তর দেব না। স্যার, আমি আপনার প্রোটেকসান চাইছি যে, আমাদের রাইট ভায়লেটেড হচ্ছে।

**মিঃ স্পীকার :** The Hon'ble Minister has stated the reason as to why he is not answering—it may not be acceptable to you. How can I force him to answer.

**ডঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, ইউ হ্যাভ এনাফ পাওয়ার। স্যার, আপনার আদেশ যদি কেউ ভায়লেট করে তাহলে তাকে আপনি জেলে পাঠাতে পারেন।

( তুমুল গোলমাল )

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বললেন মন্ত্রী মহাশয় রিজনস দিয়েছেন এবং সেই রিজনস আপনি এ্যাকসেপ্ট করেছেন এ্যাজ কারেক্ট। তাই যদি হয় তাহলে আজকে আপনি ঘোষণা করে দিন যে বাংলাদেশে বৈধ সরকার নেই।

**মিঃ স্পীকার ঃ** বাংলাদেশে মন্ত্রীসভা আছে কি না আছে, সেটা আমার দেখার কাজ নয়। উনি দেবেন না, আমি কি করতে পারি ?

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** স্যার, এটা কি ছেলেখেলা হচ্ছে? আপনি হাউস সাসপেণ্ড করে দিন, প্রেসিডেণ্টস রুল হয় হোক। আপনি এখুনি সাসপেণ্ড করে দিন। অধ্যক্ষ মহাশয়, আমি কতকগুলি কথা বলতে চাই। আমি বুঝতে পারছি না যে মনোভাব কি—আপনি যদি অনুমতি দেন—when the Minister refuse to answer the question, there is a breakdown of the constitutional machinery. স্যার, এটা অত্যন্ত সিরিয়াস ব্যাপার, তাই আমি কতকগুলি কথা এখানে রাখতে চাই।

( তুমুল গোলমাল )

[1-20—1-30 p.m.]

**Mr. Speaker :** If the Ministers do not choose to reply because of the reasons stated by them, how I can force them to reply ?

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার ক্ষমতা আছে। আমি আপনার সময় নষ্ট করতে চাই না, আমারও সময় আমি নষ্ট করতে চাই না। আপনি যদি অনুমতি দেন আমি কতকগুলি বক্তব্য আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে রাখতে চাই। যদি অনুমতি না দেন রাখবো না।

( গোলমাল )

**Mr. Speaker :** It is no use persuing the questions further, because the Hon'ble Ministers are not in a position to reply, for whatever reasons they have stated.

**Shri Syed Abul Mansur Habibullah :** স্যার, সিদ্ধার্থবাবু ও সাত্তার সাহেব misrepresent করেছেন। The Minister has not refused to answer. He has pleaded his inability. There is distinction between inability and refusal.

**Mr. Speaker :** The Minister has only stated his inability.

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** স্যার, এই গুরুত্বপূর্ণ রাজনৈতিক পরিস্থিতির অবসান ঘটাবার জন্য আমার কতকগুলি প্রস্তাব আছে। সেই প্রস্তাবগুলি কি আমি রাখতে পারি?

( গোলমাল )

**মিঃ স্পীকারঃ** Order, order, please be silent.

( তুমুল গণ্ডগোলের মধ্যে )

**মিঃ স্পীকারঃ** All questions are held over. Now, calling attention.

( গোলমাল )

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** আমি আপনাকে জিজ্ঞাসা করছি, এই গুরুত্বপূর্ণ অবস্থার অবসান ঘটাবার জন্য আমার কতকগুলি প্রস্তাব আছে, সেটা কি বলতে পারবো?

**মিঃ স্পীকারঃ** If you want to creat disturbances I am helpless.

( গোলমাল )

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** আপনি তো হাউস চালাতে পারছেন না, আমরা হাউস চালাতে চাই।

( তুমুল গোলমাল )

**ডঃ জয়নাল আবেদিন :** স্যার, আমাদের লিডার অব দি অপজিসানকে আপনাকে বলতে দিতে হবে।

**মিঃ স্পীকার :** Kindly speak one by one. So many Members are standing. How can I hear you?

### Unstarred Questions

(to which written answers were laid on the table)

### লিকুইডেটেড সমবায় সমিতিগুলির অ্যাসেটস ও লাইবিলিটির পরিমাণ

**447.** (Admitted question No. 1115)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য্য :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে গত তিন বৎসরে যে সকল সমবায় সমিতি লিকুইডেট হইয়া গিয়াছে তাহাদের মোট অ্যাসেটস এবং লাইবিলিটি কত, এবং

(খ) উক্ত সমিতিগুলি কি পরিমাণ অর্থ ঋণ ও সাহায্য বাবদ সরকারের নিকট লইয়াছে?

**The Minister for Co-operation :**

(ক) অ্যাসেটস—১,১০,৫৫,১১১·৫৫ টাকা।
লাইবিলিটি—১,৩৫,২৩,৩৩৩·০৮ টাকা।

(খ) ঋন—১০,৪৬,২৪১·৩৫ টাকা; সাহায্য—১,৬৫০·০০ টাকা।

### সমবায় দপ্তর ও সমবায় সমিতিগুলির কাজকর্ম সম্পর্কে রিপোর্ট

**448.** (Admitted question No. 1411.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায় :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূবক জানাইবেন কি, সমবায় দপ্তরের কাজ ও প্রশাসন এবং এই রাজ্যের সমবায় সমিতিগুলির কাজকর্ম সম্পর্কে নিয়মিত রিপোর্ট প্রকাশিত হয় কি এবং হইলে সর্বশেষ উহা কবে প্রকাশিত হইয়াছিল?

**The Minister for Co-operation :**

হ্যাঁ। সর্বশেষ রিপোর্টটি ১৯৬৮ সালের ৩০এ জুন পর্যন্ত। উহা ১১ই নভেম্বর ১৯৬৯ তারিখে প্রকাশিত হইয়াছে।

### Taking over of the Midnapur Homoeopathic Medical College and Hospital

**449.** (Admitted question No. 1593.) **Shri GANGAPADA KUAR :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) whether the Government have received any resolution from the Council of Homoeopathic Medicine, West Bengal, on the 27th May, 1969 and also a representation, dated the 10th May, 1969 from the Secretary, Board of Trustees of the Midnapur Homoeo-

pathic Medical Education Society and Principal, Mindapur Homoeopathic Medical College and Hospital, for taking over the institution by the State Government for its conversion into a State College ; and

(b) if so, what steps, if any, have so far been taken by the Government in this regard ?

**The Minister for Health :**

(a) Yes.

(b) The matter is being examined in details.

**Number of Schools for Scheduled Castes and Scheduled Tribes students**

**450.** (Admitted question No. 1313.) **Shri PHAKIR CHANDRA ROY.** Will the Minister-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department be pleased to state—

(a) whether the Government has any statistics on the following items—

(1) the number of schools mainly for Scheduled Castes and Tribes,

(2) number of villages predominently inhabited by Scheduled Castes and Scheduled Tribes,

(3) the number of Scheduled Caste and Triblal teachers,

(4) their qualifications,

(5) the number of tribal students, and

(6) the number of Scheduled Caste students in the district of Burdwan ; and

(b) if so, what are those ?

**The Minister for Scheduled Castes and Tribes Welfare :**

(a) Information on items other than (2) is not readily available. Considerable time will be required to collect them.

(b) Villages having at least 50 per cent. population belonging to (i) Scheduled Caste—6,510, (ii) Scheduled Tribe—3,923.

**সাগরদিঘী থানার পোপড়া সাগরদিঘী অঞ্চলের বৈদ্যুতিকরণ**

**451.** (Admitted question No. 1600.)

**শ্রীকুবেরচাঁদ হালদার :** শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার সাগরদিঘী থানার পোপড়া সাগরদিঘী অঞ্চলের বৈদ্যুতিক সম্প্রসারণের কাজ কি নাগাদ শেষ হইবে ; এবং

(খ) সাগরদিঘী ব্লক অফিস ( উন্নয়ন সংস্থা ) পর্যন্ত সম্প্রসারিত হইবে কিনা ?

**The Minister for Commerce and Industries :**

(ক) হাই-টেনশান লাইনের ক্ষেত্রে রেলওয়ে ক্রসিং থাকার দরুন রেল কর্তৃপক্ষের অনুমতি প্রয়োজন, সেই জন্য কাজ শেষ হওয়া সম্পর্কে নির্দিষ্টভাবে এখন কিছু বলা সম্ভবপর নয়।

তবে উপরোক্ত কাজ ছাড়া উক্ত অঞ্চলের বৈদ্যুতিকরণের অন্যান্য কাজ ইতিমধ্যেই শেষ হইয়া গিয়াছে।

(খ) হ্যাঁ, রেলওয়ে স্টেশনের নিকটস্থ ব্লক অফিস পর্যন্ত লো-টেনশন লাইন সম্প্রসারিত হইবে।

## গয়সাবাদ ফিসারমেন সমবায় সমিতির সম্পাদকের আবেদনপত্র

**452.** (Aditted question No. 1602.)

**শ্রীকুবেরচাঁদ হালদার:** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার অন্তর্গত সাগরদিঘী থানার অধীন গয়সাবাদ ফিসারমেন কো-অপারেটিভ সোসাইটির সম্পাদকের ১০ই অক্টোবর ১৯৬৯ তারিখের লিখিত দরখাস্ত পাইয়াছেন কিনা; এবং

(খ) পাইয়া থাকিলে, সেই সম্পর্কে কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**The Minister for Co-operation** :

(ক) মুর্শিদাবাদ জেলার অন্তর্গত সাগরদিঘী থানার অধীন গয়সাবাদ ফিসারমেন কো-অপারেটিভ সোসাইটির সম্পাদকের ১০ই অক্টোবর ১৯৬৯ তারিখের কোন দরখাস্ত জেলার সমবায় অধিকার পায় নাই, তাছাড়া ঐ নামীয় কোন সমিতি ঐ জেলায় রেজিষ্ট্রী হয় নাই।

(খ) এ প্রশ্ন উঠে না।

## সাবসিডিয়ারী হেল্থ সেণ্টারসমূহে বৈদ্যুতিকরণ

**453.** (Admitted question No 16(9.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, যে সকল গ্রামে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা আছে, সেই সকল গ্রামে অবস্থিত সাবসিডিয়ারী হেল্থ সেণ্টার-সমূহে বৈদ্যুতিকরণ সম্পর্কে সরকার কি সিদ্ধান্ত করিয়াছেন?

**The Minister for Health :**

যে সকল অঞ্চলে স্বাস্থ্যকেন্দ্রগুলির নিকটেই বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা আছে সেই সকল অঞ্চলে মেডিক্যাল অফিসার ও নার্সদের বাসগৃহসহ স্বাস্থ্যকেন্দ্রগুলির বৈদ্যুতিকরণ করিবার নীতি সরকার গ্রহণ করিয়াছেন।

## গোপীবল্লভপুর ২নং ব্লকের কুঠিঘাটে ধানভাঙ্গা কল

**454.** (Admitted question No. 1630)

**শ্রীধনঞ্জয় কর:** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ২নং ব্লকের কুঠিঘাটে যে ধানভাঙ্গা কলটি চলিতেছে তাহা কোন্ সমবায়ের তত্ত্বাবধানে চলিতেছে;

(খ) কোন্ সালে এবং কত টাকা ব্যয়ে তাহা বসানো হইয়াছে; এবং

(গ) কত টাকা এ পর্যন্ত তাহাতে লাভ বা লোকসান হইয়াছে?

**The Minister for Co-operation :**

(ক) এই ধানভাঙ্গা কলটি গোপীবল্লভপুর থানা কো-অপারেটিভ এগ্রিকালচারাল মার্কেটিং সোসাইটি লিমিটেডের তত্ত্বাবধানে চলিতেছে।

(খ) ইং ১৯৬২ সালে মোট ১২,৩৩০.২৫ টাকা ব্যয়ে ইহা বসানো হইয়াছে।

(গ) তাহাতে এ পর্যন্ত মোট ১০,৮৮৫.৮৯ টাকা লাভ হইয়াছে।

## মুর্শিদাবাদ জেলায় হেল্থ সেণ্টার স্থাপন

**455.** (Admitted question No. 1653.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলার যে সাতটি স্থানের জনসাধারণের নিকট হেল্থ সেণ্টার স্থাপনের জন্য অর্থ অথবা জমি অথবা উভয়ই পাওয়া গিয়াছিল সেই সাতটি স্থানে হেল্থ সেণ্টার স্থাপনে সরকার কতদূর অগ্রসর হইয়াছেন?

**The Minister for Health :**

এই জেলায় অতিরিক্ত আটটি স্থানের জনসাধারণের নিকট হইতে নগদ অর্থ বা জমি গ্রহণ করা হইয়াছিল। চতুর্থ পরিকল্পনাকালে প্রতি বৎসর দুই-একটি স্বাস্থ্যকেন্দ্র এই স্থানগুলিতে স্থাপন করা হইবে বলিয়া আশা করা যায়।

## শিলিগুড়ি গভর্ণমেণ্ট স মিল

**456.** (Admitted question No. 768.)

**শ্রীসনৎ কুমার রাহাঃ** বন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শিলিগুড়ি গভর্ণমেণ্ট স মিলস কবে প্রতিষ্ঠিত হয়; এবং

(খ) বর্তমানে এই মিল লাভে না লোকসানে চলিতেছে?

**The Minister for Forests :**

(ক) ১৯২৬ খ্রীষ্টাব্দের মার্চ মাসে।

(খ) বর্তমান আর্থিক বৎসর এখনও শেষ না হওয়ায় এই বৎসরের হিসাব এখন অসম্পূর্ণ। তবে গত দুই বৎসরে এই মিল হইতে লাভ হইয়াছে।

## আবগারী দপ্তরের রিপোর্ট

**457.** (Admitted question No. 1413.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** আবগারী বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আবগারী দপ্তরের কাজ ও প্রশাসন রিপোর্ট নিয়মিত বাহির হয় কিনা এবং হইলে সর্বশেষ উহা কবে বাহির হইয়াছে?

**The Minister for Excise :**

আবগারী দপ্তরের কাজ ও প্রশাসনের রিপোর্ট ১৯৫৬-৫৭ সাল পর্যন্ত নিয়মিত বাহির হইত। পরবর্তীকালে অর্থবিভাগ হইতে কাগজ ও মুদ্রণ সংক্রান্ত ব্যয় সংক্ষেপের নির্দেশনামা জারি হওয়ার পর উক্ত রিপোর্ট প্রকাশ স্থগিত আছে। সর্বশেষ ১৯৫৬-৫৭ সালের প্রশাসনিক রিপোর্ট ১৯৬১ সালে প্রকাশিত হইয়াছে।

## হাবড়া উদ্বাস্তু উপনগরীতে নলকূপ

**458.** (Admitted question No. 1578.)

**শ্রীসাধনকুমার সেন:** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) হাবড়া উদ্বাস্তু উপনগরীতে (অশোকনগর, কল্যাণগড় এবং কাঁকপুলে) পুনর্বাসন বিভাগ কর্তৃক স্থাপিত কটি পানীয় জলের নলকূপ আছে ;

(২) উহার মধ্যে কয়টি কার্যকরী এবং কয়টি অকেজো অবস্থায় আছে ; এবং

(৩) অকেজো নলকূপগুলিকে সংস্কারের পরিকল্পনা আছে কিনা এবং থাকিলে তাহা কবে নাগাদ কার্যকরী হইবে বলিয়া আশা করা যায় ?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(১) ৫১৭টি।

(২) ৩৭৭টি চালু এবং ১৪০টি অকেজো অবস্থায় আছে।

(৩) অকেজো নলকূপগুলির মধ্যে কয়েকটি দু'তিন মাসের মধ্যে মেরামত করার ব্যবস্থা করা হইতেছে। কেন্দ্রীয় সরকারের নিকট হইতে প্রয়োজনীয় অর্থ মঞ্জুরী পাওয়া গেলে অবশিষ্ট নলকূপগুলি মেরামত করা যাইতে পারে।

## অশোকনগর কলোনী

**459.** (Admitted question No. 1576.)

**শ্রীসাধনকুমার সেন:** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) হাবড়া থানায় অবস্থিত অশোকনগর কলোনীর নাগরিকদের সরকার নির্মিত বাড়ীগুলির মালিকানা দিবার ব্যাপারে সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন ; এবং

(২) হাবড়া থানা এলাকায় উদ্বাস্তুরা যে গৃহনির্মাণ, ক্ষুদ্র ব্যবসায় এবং পায়খানা নির্মাণের জন্য যে সরকারী ঋণ নিয়েছেন, তা পুরোপুরি কিংবা আংশিকভাবে মকুব করার বিষয়ে কি সরকার কোন ব্যবস্থা অবলম্বন করেছেন ?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(১) সরকার নির্মিত বাড়ীর মূল্য এককালীন বা কিস্তিমাফিক পরিশোধ করিলে বাড়ীর মালিকানা দিবার ব্যবস্থা গ্রহণ করা হয়। সম্প্রতি সিদ্ধান্ত করা হইয়াছে যে পুনর্বাসনযোগ্য যে সকল উদ্বাস্তু ৩১এ ডিসেম্বর ১৯৬৬ তারিখের মধ্যে উক্ত বাড়ীগুলি জবরদখল করিয়া আছেন, তাহারা প্রদেয় ভাড়া সুদ সম্পর্কিত ব্যাপারে চুড়ান্ত সিদ্ধান্ত সাপেক্ষে বাড়ীর মূল্য বাবদ প্রথম কিস্তিতে ২৫০ টাকা জমা দিলে তাহাদিগকে বৈধ বলিয়া ঘোষণা করা হইবে। বাড়ীর মূল্য বাবদ বকেয়া টাকা জেলা সমাহর্তা কর্তৃক স্থিরিকৃত সহজ কিস্তিতে পরিশোধ করিতে হইবে। নন-কন্ট্রিবিউটরি গৃহনির্মাণ ঋণ, ক্ষুদ্র ব্যবসায় ঋণ ও পায়খানা নির্মাণের ঋণ মকুবের আওতায় পড়ে।

(২) হ্যাঁ, এতজ্জাতীয় মোট ঋণের প্রথম ১,০০০ টাকা এবং মোট ৩,০০০ টাকার উপরে সমস্ত ঋণ মকুব করার ব্যবস্থা হইয়াছে। আনুপাতিক ভাগে দেয় গৃহনির্মাণ ঋণ কন্ট্রিবিউটরি হাউস বিল্ডিং লোন মকুবের কোন ব্যবস্থা নাই।

## হাবড়া উদ্বাস্তু উপনগরীর উন্নয়ন

**460.** (Admitted question No. 1575.)

**শ্রীসাধনকুমার সেনঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) (১) হাবড়া উদ্বাস্তু উপনগরীতে (অশোকনগর, কল্যাণগড় ও কাকপুলে) কি কি উন্নয়নমূলক কাজের পরিকল্পনা সরকারের আছে, এবং (২) ঐগুলি কবে নাগাদ কার্যকরী করা হবে ; এবং

(খ) উক্ত উপনগরীতে রাস্তা সংস্কার, পানীয় জলের নলকূপ সংস্কার, হাসপাতাল, পাবলিক লাইব্রেরী প্রভৃতি স্থাপনের কোন পরিকল্পনা আছে কি?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(ক) (১) পাকা রাস্তা ও ড্রেন নির্মাণ, বিদ্যুৎ সরবরাহের জন্য পোল বা থাম্বা বসানো, নলকূপ বসানো, জল সরবরাহ, বাজার স্থাপন, স্কুল কলেজ স্থাপন ইত্যাদি, (২) উল্লিখিত উন্নয়নমূলক কাজ ইতিপূর্বে সম্পন্ন হইয়াছে।

(খ) কিছু সংখ্যক নলকূপ মেরামত এবং স্বাস্থ্যকেন্দ্র ও পাবলিক লাইব্রেরী স্থাপনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে। রাস্তা মেরামতের জন্য এই বিভাগের কোন পরিকল্পনা নাই।

## হাবড়া থানায় জবরদখল কলোনী

**461.** (Admitted question No. 1577.)

**শ্রীসাধনকুমার সেনঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) হাবড়া থানায় (২৪-পরগনা) কয়টি জবরদখল কলোনী আছে এবং তাহাদের নাম কি ;

(২) উহাদের কোন্ কোন্‌টিকে বৈধকরণের জন্য সরকার চেষ্টা করিতেছেন ; এবং

(৩) এই বৈধকরণের কাজ কবে নাগাদ সম্পন্ন হবার আশা আছে?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(১) বারোটি। ইহাদের নাম- আশুতোষ কলোনী, সুভাষপল্লী, নেহেরুবাগ, নবপল্লী সমিতি, মহাত্মা শিশির পল্লী, নবজীবন পল্লী, রামকৃষ্ণ পল্লী, কল্যাণগড, কল্যাণগড তরুণ পল্লী, অশোকনগর তরুণ পল্লী, অশোকনগর সাব-স্কীম নং ১ ও ৩ এবং জবর দখল কলোনী, শেরপুর ( অশোকনগর )।

(২) ৩১এ ডিসেম্বর ১৯৫০ তারিখের আগে প্রতিষ্ঠিত ভারত সরকার চলিত নিয়মানুসারে আশুতোষ কলোনী ও সুভাষপল্লী বৈধকরণ যোগ্য বলিয়া ঘোষণা করা হইয়াছে। অবশিষ্ট দশটি কলোনীর ক্ষেত্রে বৈধকরণের জন্য রাজ্যসরকার হইতে চেষ্টা চালানো হইতেছে।

(৩) আশুতোষ কলোনী ও সুভাষ পল্লীর জবরদখলকারিগণ বৈধকরণ বিষয়ক তাঁহাদের যোগ্যতার প্রমাণ দিতে পারিলে ইহা সত্বর সম্পন্ন হইতে পারে। অন্য দশটি কলোনী সম্প্রতি ভারত সরকারের বর্তমান নীতি পরিবর্তিত না হওয়া পর্যন্ত এ ব্যাপারে সঠিকভাবে কিছু বলা সম্ভব নয়।

## চাষযোগ্য জমির পরিমাণ

**462.** (Admitted question No. 1141.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত চাষের মরশুমে ও তার পূর্ব বৎসরের মরশুমে পশ্চিমবাংলায় কত চাষযোগ্য জমিতে—

(১) সেচের ব্যবস্থা ছিল,

(২) কত সার সরবরাহ করা হইয়াছিল, এবং

(৩) উচ্চ ফলনশীল বীজের আবাদ হইয়াছিল ; এবং

(খ) যথাক্রমে প্রত্যেক ক্ষেত্রে শতকরা হারে কত বৃদ্ধি হইয়াছে ?

**The Minister for Agriculture and Community Development :**

(ক) (১) ১৯৬৪-৬৫ সাল পর্যন্ত প্রাপ্ত তথ্যানুযায়ী—

মোট সেচপ্রাপ্ত জমি ( খারিফ ও রবি লইয়া )—৩,৫৯১,৩৮০ একর।

(২) ১৯৬৮-৬৯ (৩১-১২-৬৮ পর্যন্ত )—৪২,৪৯৩ মেট্রিক টন ( মোট এন, পি, এণ্ড কে )
১৯৬৯-৭০ ( ৩১-১২-৬৯ পর্যন্ত )—৪৮,১৯৩ মেট্রিক টন ( মোট এন, পি, এণ্ড কে )

(৩)

| | ১৯৬৮-৬৯ | ১৯৬৯-৭০ |
|---|---|---|
| আউস ও আমন ... ... | ৪,৮৩,০০০ একর | ১,২০০,০০০ একর আনুমানিক |
| বোরো ধান .. ... | ১,২৬,০০০ একর | ৪০০,০০০ একর লক্ষ্য |
| গম ... ... | ২,০২,০০০ একর | ৬০০,০০০ একর লক্ষ্য |
| ভূট্টা ... ... ... | ২২,০০০ একর | ৫০,০০০ একর লক্ষ্য |

(খ) ১৯৬৪-৬৫ সালের পর কোন তথ্য না থাকায় এই প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব নয়।
সার সরবরাহের হার বৃদ্ধিপ্রাপ্ত হইয়াছে ১৩ পারসেন্ট।

## মুর্শিদাবাদ জেলার বিভিন্ন ব্লকে খয়রাতি সাহায্যের পরিমাণ

**463**. (Admitted question No. 1662.)

**শ্রীআজিজুর রহমান**ঃ ত্রাণ ও সমাজ-কল্যাণ ( ত্রাণ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন, কি মুর্শিদাবাদ জিলার ১নং রাণীনগর, ২নং রাণীনগর, জলঙ্গী, ডোমকল, ব্লকে ১৯৬৯ সালের ১লা জুলাই হইতে ১৯৭০ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত কি পরিমাণ খয়রাতি সাহায্য নগদ অর্থে, খাদ্যশস্য ও কাপড়-চোপড়ে বিলি করা হইয়াছে ?

**The Minister for Relief and Social Welfare (Relief)** :

এ বিষয়ে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে রাখা হইল।

## দুঃস্থ শীতার্তদের শীতবস্ত্র দিবার পরিকল্পনা

**464.** (Admitted question No. 527.)

**শ্রীঅমলেন্দ্রলাল রায়**ঃ ত্রাণ দপ্তরের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুঃস্থ শীতার্তদের কম্বল বা অন্যান্য শীতবস্ত্র দিবার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) পরিকল্পনা থাকিলে ১৯৬৯-৭০ সালে কোন্ জেলায় কি কি জিনিষ দুঃস্থদের মধ্যে বিতরণ করা হইয়াছে ?

**The Minister for Relief and Social Welfare (Relief)** :

(ক) হ্যাঁ।

(খ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত হইল।

## বহরমপুর কৃষি ফার্ম

**465.** (Admitted question No. 915.)

**শ্রীসনৎকুমার রাহা**ঃ কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর কৃষি ফার্মের গবেষণায় সরকার উন্নততর তৈলবীজ আবিষ্কার সম্পর্কে কোন ফল লক্ষ্য করিতেছেন কিনা ; এবং

(খ) লক্ষ্য করিয়া থাকিলে তাহা কিরূপ ?

**The Minister for Agriculture and Community Development** :

(ক) হ্যাঁ, কয়েকটি সরিষার জাতকে পশ্চিমবঙ্গের পক্ষে উপযোগী ও উচ্চ ফলনশীল হিসাবে দেখা গিয়াছে। তিল ও চিনাবাদামের ক্ষেত্রেও অনুরূপ ফল লক্ষ্য করা যাইতেছে।

(খ) এই সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## সি, আই, টি-র জন্য বার্ষিক ব্যয়

**466.** (Admitted question No. 1157.)

**শ্রীসনৎকুমার রাহা**ঃ স্বায়ত্তশাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সি, আই, টি-র জন্য গড়ে বার্ষিক কত টাকা ব্যয় হয় ;

(খ) রাজ্য সরকার সি, আই, টি-কে ১৯৬৯-৭০ সালে কত টাকা দিয়াছেন এবং কি কি উদ্দেশ্যে দিয়াছেন ;

(গ) বর্তমানে সি, আই, টি-র কি কি পরিকল্পনার বিষয় সরকার অবগত আছেন ;

(ঘ) সি, আই, টি, ফ্ল্যাট কিভাবে বিলি করা হয় ; এবং

(ঙ) সি, আই, টি-র কাজের বিবরণী ছাপা হয় কিনা ?

**The Minister for Local Self-Government :**

(ক) গত তিন বৎসরের বার্ষিক ব্যয়ের গড় এক কোটি সাতানব্বই লক্ষ টাকা।

(খ) এক লক্ষ একান্ন হাজার টাকা।

(১) ব্যয় নির্বাহের নিমিত্ত বার্ষিক অনুদান—১ লক্ষ ৫০ হাজার টাকা।

(২) বস্তি পুনর্বাসন প্রকল্পের জন্য সার্ভিস চার্জ বাবদ—১ হাজার টাকা।

পৌর উন্নয়ন প্রকল্প অনুসারে ১৯৬৯-৭০ সালে সি, আই, টী-র জন্য এক লক্ষ টাকা বরাদ্দ আছে।

(গ) সরকার কর্তৃক মঞ্জুরীকৃত বা মঞ্জুরীর জন্য সরকারের বিবেচনাধীন বা সি, আই, টি, কর্তৃক প্রস্তুত পরিকল্পনার সংখ্যা ৭০টী। উহার একটি তালিকা লাইব্রেরী টেবিলে পেশ করা হইল।

আর্থিক অসুবিধা বশতঃ বা রূপায়ণ করিবার প্রতিবন্ধকহেতু সি, আই, টি, উক্ত কোন কোন পরিকল্পনা বাতিল করিবার কথা বর্তমানে চিন্তা করিতেছেন।

(ঘ) সি, আই, টী, নিম্নবর্ণিত কয়েক প্রকারের ফ্ল্যাট বণ্টন করিয়া থাকেন :

(১) বস্তি পুনর্বাসন প্রকল্পের ফ্ল্যাট ( বস্তি রিহাউসিং ফ্ল্যাটস )।

(২) শিল্প বিষয়ক আবাসন ফ্ল্যাট ( ইণ্ডাস্ট্রীয়াল হাউসিং ফ্ল্যাটস )।

(৩) নিম্ন আয়ভোগী ব্যক্তিবর্গের আবাসন ফ্ল্যাট ( লো ইনকাম হাউসিং ফ্ল্যাটস )।

(৪) সাধারণ আবাসন ফ্ল্যাট ( জেনারেল হাউসিং ফ্ল্যাটস )।

ক্রমিক নং (১)-এ বর্ণিত ফ্ল্যাটসমূহ সি, আই, টি, পরিকল্পনা রূপায়ণের ফলে যে সকল বস্তিবাসী বাস্তুচ্যুত হইয়াছেন তাহাদের মধ্যে সি, আই, টি, দাবীর যথার্থতা নির্ণয় ও উপযুক্ত প্রমাণ সাপেক্ষে বণ্টন করিয়া থাকেন।

ক্রমিক নং (২)-এ বর্ণিত ফ্ল্যাটসমূহ সাবসিডাইজড ইণ্ডাস্ট্রিয়াল হাউসিং স্কীম অনুযায়ী ভারত সরকার কর্তৃক নির্ধারিত আয়ের মধ্যে ফ্যাক্টরী আইনের ৪৮(২) ধারা অনুযায়ী প্রকৃত শিল্প শ্রমিকদের মধ্যে বণ্টন করা হয়।

ক্রমিক নং (৩) ও (৪)-এ বর্ণিত ফ্ল্যাটসমূহ নিম্নবর্ণিত নীতি অনুযায়ী বণ্টন করা হয় :—

(১) কোন হাউসিং ষ্টেটে ফ্ল্যাট খালি হইলে উক্ত ষ্টেটের অন্যান্য ভাড়াটিয়াদের নিজেদের অধিকৃত ফ্ল্যাটের পরিবর্তে ঐ ফ্ল্যাট লইবার দাবী থাকিলে তাহা প্রথমে বিবেচিত হয়।

(২) অন্যান্য হাউসিং ষ্টেটের ভাড়াটিয়াদের নিজেদের অধিকৃত ফ্ল্যাটের পরিবর্তে উপরিউক্ত খালি ফ্ল্যাট পাইবার দাবী তৎপরে বিবেচিত হয়।

(ঙ) উপরে উল্লিখিত ভাড়াটিয়াদের ফ্ল্যাট পরিবর্তনের ফলে যে সমস্ত ফ্ল্যাট খালি হয় তাহা বণ্টনের জন্য কলিকাতার বাহির হইতে আগত সি, আই, টি, কর্মচারীদের দাবীকে অগ্রাধিকার দেওয়া হয়। সি, আই, টি-র স্বার্থে এবং সহজে ভাড়া আদায়ের নিমিত্ত ঐ সংস্থার অন্যান্য কর্মচারীদের দাবীর প্রশ্ন তৎপরে বিবেচিত হয়। উপরিউক্ত প্রশ্নগুলি বিবেচনার পরও যদি কোন ফ্ল্যাট খালি থাকে তাহা অন্যান্য বহিরাগত আবেদনকারীদের অগ্রগণ্যতার (প্রায়োরিটি) তালিকার ভিত্তিতে বণ্টন করা হয়।

(ছ) ১৯৬৬-৬৭ সাল পর্যন্ত বার্ষিক রিপোর্ট ছাপা হইয়াছে। পরবর্তী বৎসরসমূহের রিপোর্ট প্রস্তুত করা হইতেছে।

**শ্রীঅমলেন্দ্রলাল রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানতে চাই, যে বিজনেস এখানে দেওয়া হয়েছে, আপনি কোয়েশ্চেন ডাকছেন একটার পর একটা, এগুলি শেষ হয়ে গেছে কিনা জানতে পারলাম না।

**Mr. Speaker :** Yes, all questions have been held over. Calling attention-এর জবাব দিচ্ছেন না আমি জেনেছি, এখন mention cases. I call upon Mr. Besterwhich.

**Shri A. H. Besterwhitch** : Sir, in this situation, I do not think I should proceed with mentioning anything.

**Mr. Speaker** : I now call upon Dr. Zainal Abedin to mention his case.

**ডঃ জয়নাল আবেদিনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা চিঠির কথা আপনার মাধ্যমে বলতে চাই। এক মহিলার করুণ আর্তনাদ আপনার মাধ্যমে......

(গোলমাল)

**মিঃ স্পীকারঃ** আপনারা চুপ করুন। ওকে বলতে দিন।

**ডঃ জয়নাল আবেদিনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলাদেশের এক মহিলার আর্তনাদের করুণ-কাহিনীর প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, যে চিঠি পেয়েছি সেই চিঠি আপনার মাধ্যমে পড়ে দিচ্ছি এবং আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়,...

Sir, as it is deemed indispensable for the sake of justice and security of lives and property, I, with proper respect, beg to state the following facts for immediate redress. Sir, there are some anti-social, dangerous elements in my locality where I reside. They cause subversive acts and rowdyism since May, 1969 even at my residence. My son objected vehemently for such actions of the miscreants who claimed to be C.P.M. supporters. This made us panicky and the culprits threatened me and my son of dire consequences, if my son would interfere further.

These miscreants attacked my house on four occasions on 17-9-69; 22-10-69; 1-2-70 and 26-2-70 and are backed by the local C.P.M. leaders who enjoy every immunity from local police too. The news of the attack was in

Police diary and was flashed by the staff reporter of Jugantar Patrika. My family consists of my old husband and one son, an employee of Indian Railway, Eastern Zone, and three young daughters. The ruffians as stated above being armed with bombs, iron rods, etc., attacked my house several times and also assaulted me and my second daughter and caused a lot of damage to our building, doors, windows, etc., broken and damaged. During such instances on 27-9-69 the miscreants again gathered near my house with bombs, iron rods, etc. to attack my son and our family members. My son slipped away from my house through a side door and went to Cossipore Police Station to inform the Police. The Police came along with my son for arresting the miscreants (who were in close touch with the Police). Those ruffians seeing the Police took shelter in a house at 31B, Ratan Babu Road, and one of their leaders discused the matter with the local Police Most unfortunately, I felt surprised as the D.C. (North) at the dictation of the C.P.M. leader, arrested my son on the spot on a false charge instead of arresting the miscreants on the charges and allegations as stated above. D.C. (North) who came to the spot and seemed to be very friendly with the C. P. M. Groupmen verbally assured the culprits that they would never be arrested. In this connection . ....... ..

(noise and interruptions)

**Mr. Speaker :** Mr. Abedin, please take your seat. You are giving a lecture on mention cases

**Dr. Zainal Abedin :** In this connection kindly refer to the news revealed in the Jugantar Patrika, dated 14-9-69 ; 28-10-69 ; 2-2-70 ; 27-2-70 and also in editorial column of Ananda Bazar Patrika.

(noise and interruptions)

**Mr. Speaker :** Please take your seat. You are abusing the privileges enjoyed by the Members of the House.

**Dr. Zainal Abedin** : At the present......

(noise and interruptions)

At the present stage we are feeling very insecured and unable to lead our normal life even at our own residence.

(noise and interruptions)

**Mr. Speaker** : You are a responsible whip. What are you doing ?

**Dr. Zainal Abedin :** I therefore earnestly. ........

(noise and interruptions)

I therefore earnestly pray to the Government for immediate intervention into the incidents stated above and kindly render proper help for the security of my family members and take steps to maintain law and order in my locality as early as possible. আমি এই চিঠি আপনার কাছে দাখিল করছি।

**Mr. Speaker :** I now call upon Hon'ble Minister for Health to move his Grant.

**Shri Nani Bhattacharya :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে বিশেষ করে মুখ্যমন্ত্রী মহাশয় যে পদত্যাগ করবেন বলে ঘোষণা করেছেন তাতে যে অনিশ্চিত রাজনৈতিক অবস্থার সৃষ্টি হয়েছে তাতে………

**Shri Abdus Sattar :** On a point of order. আমি কিছু বলতে চাই।

**Mr. Speaker :** আপনার কি point of order বলুন।

**শ্রীআবদুস সাত্তার :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার,…

( নয়েজ )

স্যার, এইভাবে যদি গোলমাল চলতে থাকে তাহলে আমি বললেও তো আপনি শুনতে পাবেন না।

**মিঃ স্পীকার :** ওঁকে বলতে দিন। আপনি বলুন।

**শ্রীআবদুস সাত্তার :** বলতে না দিলে বলব কি করে? আপনি স্যার, বলেছেন মিনিষ্টারকে টু মুভ দি ডিমাণ্ড ফর গ্রাণ্ট নাম্বার ২০, আইদার হি উইল মুভ, সেটাই একমাত্র বিজনেস, কিন্তু ইনষ্টেড অব ডুইয়িং ছাট, তিনি কি বলছেন, অন্য কথা বলার এখানে স্কোপ নাই। তিনি মুভ করবেন না, তাহলে আপনার অর্ডারকে ডিস্‌ওবে করা হচ্ছে, অমান্য করা হচ্ছে। কিন্তু এটা তো হাউসের প্রপার্টি।

**Mr. Speaker :** The Minister will move the Grant in his own way and he has got the right to say something about moving of the Grant. So, there is no point of order raised by you.

**শ্রী এস এম ফজলুর রহমান :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সভাপাল মহাশয়, এই হাউস আজকে আরম্ভ হওয়ার পর থেকে যে বাজেট ডিমাণ্ড প্লেস করার জন্য আপনি বলছেন……

( নয়েজ )

**মিঃ স্পীকার :** ওঁকে বলতে দিন, পয়েন্ট অব অর্ডারে বলার ওঁর রাইট আছে।

**শ্রী এস এম ফজলুর রহমান :** উনি যে বক্তব্য রেখেছেন তাতে আমি জানতে চাচ্ছি, উনি কি ডিমাণ্ড মুভ করলেন, না করলেননা। যদি উনি ডিমাণ্ড প্লেস না করে থাকেন……

**শ্রী এ কে এম ইশাক :** আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে।

( নয়েজ )

**শ্রীননী ভট্টাচার্য্য :** আমি কিছু বললামই না, পয়েন্ট অব অর্ডার কি করে হচ্ছে। গতকাল মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একথা বলেছেন যে উনি ১৬ তারিখের মধ্যে পদত্যাগ করছেন, এর ফলে

বাংলাদেশের রাজনীতিতে সঙ্কট প্রচণ্ড হয়ে দেখা দিয়েছে। ২ নম্বর কথা হচ্ছে রাজনীতির পরিস্থিতিতে একটা অনিশ্চিত অবস্থা দেখা দিয়েছে। সেজন্য বাজেট বরাদ্দ যে দৃষ্টিকোণ থেকে তৈরী করেছিলাম, সেই দৃষ্টিকোণ থাকছেনা মনে করে আমি বাজেট বরাদ্দ মুভ করছিনা।

[1-40—1-45 p.m.]

**শ্রী এস এম ফজলুর রহমান :** মাননীয় স্পীকার মহাশয়, আমি কনষ্টিটিউসনের আর্টিকেল টু হানড্রেড টু এ্যাণ্ড টু হানড্রেড থ্রি-র দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি, কারণ এতে বাজেটের ফ্রেম সম্বন্ধে বলা হয়েছে। আর্টিকেল টু হানড্রেড থ্রি-তে বলছে বাজেট প্রেজেণ্টেসন হবে এবং তারপর ডিসকাসন হবে। এই ডিমাণ্ড-টা প্লেশ করা হয়েছে, জেনারেল ডিসকাসন হয়েছে এবং সেই জেনারেল ডিসকাসনের পর ডিমাণ্ড ফর স্পেসিফিক গ্রাণ্টকে মুভ করা হচ্ছে। কিন্তু আমরা দেখলাম কালকে এটা করা হয়নি এবং অজকেও করা হোলনা।

( নয়েস এ্যাণ্ড ইন্টারাপসনস )

**মিঃ স্পীকার :** আপনারা এরকম চীৎকার করবেন না, ওনাকে বলতে দিন।

**শ্রী এস. এম. ফজলুর রহমান :** স্যার, সংবিধানের আর্টিকেল ২০৩-এর ২ নম্বর ক্লজে বলছে,

So much of the said estimates as relates to other expenditure shall be submitted in the form of demands for grants to the Legislative Assembly, and the Legislative Assembly shall have power to assent, or to refuse to assent, to any demands or to assent to any demand subject to a reduction of the amount specified therein.

তাহলে দেখা যাচ্ছে ডিসকাসনের পর ডিমাণ্ড ফর স্পেসিফিক গ্রাণ্ট প্লেশ করতে হবে। এটা যদি না করে তাহলে প্রিভিলেজ অব দি হাউস, প্রিভিলেজ অব দি মেম্বার ডিনাই করা হচ্ছে। আপনি একে বাদ দিয়ে কোন ক্ষেত্রে হাউসকে সুযোগ সুবিধা দিতে পারেননা। ইট ইজ এ বাজেট সেসন এবং এই বাজেট সেসনের একটা প্রসিডিওর রয়েছে স্থাট ইজ ইনসেপারেবল এ্যাণ্ড ইনডিভাইসেবল। একটার পর একটা হয়ে আসবে অর্থাৎ প্রথমে প্রেজেনটেসন হবে, জেনারেল ডিসকাসন হবে এবং তারপর দ্বিতীয় ষ্টেজ আসবে অর্থাৎ ডিমাণ্ড ফর স্পেসিফিক গ্রাণ্ট হবে। এটাই হোল প্রোসিডিওর। এর বাইরে যাবার অধিকার আপনার নেই, কোন মেম্বারের নেই এবং এই প্রোসিডিওরকে ওভাররাইড করে আপনার কিছু করার নেই। কিন্তু এখানে যে অবস্থার সূত্রপাত হয়েছে তাতে এ্যাস্ এ কাষ্টোডিয়ান অব দি রাইটস্ এ্যাণ্ড প্রিভিলেজেজ অব দি হাউস, প্রিভিলেজ অব দি মেম্বার, ডিগনিটি অব দি চেয়ার, ডিগনিটি অব দি ইনডিভিজুয়াল মেম্বার আপনাকে আজ রুলিং দিতে হবে হোয়েদার ইউ এ্যালাউ দি হাউস টু কন্টিনিউ ইন দিস্ ওয়ে অর দি হাউস স্যুড বি এ্যাডর্জোণ্ড ?

**Mr. Speaker :** May I enquire from the Chief Minister whether he will move the Grant ?

**Shri Ajoy Kumar Mukhopadhyay :** No.

**Mr. Speaker** : The House is aware that yesterday the Hon'ble Chief Minister expressed his intention of resigning his office by the 16th of this month and thereafter the Hon'ble Minister for Agriculture declined to move the Demand for Grant for his Department. Today, the Hon'ble Minister for Health has likewise abstained from moving the Demand for Grant for his Department.

In this situation I do not think that any useful purpose will be served by continuing the meeting of the Assembly without transacting the scheduled business. Hence until and unless the Leader of the House, whoever he may be, thinks it necessary that the House should meet, I think the House should now be adjourned. The House accordingly, stands adjourned *sine die.*

**Adjournment**

The House was accordingly adjourned *sine die* at 1-45 p.m.

---

